## বিশেষ মর্যাদাদত্ত গ্রন্থাগার

* **৪৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৭০।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার রাজ্যের কয়েকটি গ্রন্থাগারকে বিশেষ মর্যাদা (স্পেশ্যাল স্ট্যাটাস) দানের বিষয়ে বিবেচনা করছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কোন কোন গ্রন্থাগার সম্পর্কে এই ধরনের বিবেচনা করা হচ্ছে?

**শ্রী সরল দেব ঃ**

(ক) এরূপ কোনও প্রস্তাব এখনই বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

[1-50—2-00 P.M.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে উত্তরপাড়া জয়কৃষ্ণ পাবলিক গ্রন্থাগার সম্পর্কে—যখন এটি গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান—এটিকে জাতীয় গ্রন্থাগারের স্বীকৃতি দেবার ব্যাপারে কোনও আবেদন করা হয়েছিল কি না?

**শ্রী সরল দেব ঃ** অতীতে একটা আবেদন করা হয়েছিল এবং তারা একটা কমিটিও করেছিলেন ডাঃ অসীম দাশগুপ্ত; ডিরেকটার, ন্যাশনাল লাইব্রেরিকে দিয়ে, তিনি একটা রিপোর্টও দিয়েছেন, সেই রিপোর্ট এখন আমাদের বিবেচনাধীন আছে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আর কোনও কথাবার্তা হয়েছে কি না?

**শ্রী সরল দেব ঃ** না।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** রাজ্য সরকারের পক্ষ থেকে কতকগুলি গ্রন্থাগারকে এইরকম স্পেশ্যাল স্ট্যাটাস দেবার জন্য আবেদন করা হয়েছে, আপনার দপ্তরে এইরকম কোনও ইনফর্মেশন আছে কি?

**শ্রী সরল দেব ঃ** আমি আগেই বলেছি এই ধরনের প্রশ্ন বিবেচনাধীন, সুতরাং কতকগুলি প্রশ্ন ওঠে না, অ্যাট অল।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, জয়কৃষ্ণ পাবলিক লাইব্রেরি—উত্তরপাড়ায়, যেটি ১০০ বছরের পুরনো তার ব্যাপারে রাজ্য সরকার কোনও চিন্তা করছেন কি, তার ঐতিহাসিক মূল্যবোধের কথা স্মরণ করে? বিশেষ করে বঙ্গীয় সাহিত্য পরিষদ এবং জয়কৃষ্ণ পাবলিক লাইব্রেরি—এই দুটোর ক্ষেত্রেই আলাদাভাবে কোনও বিবেচনা করবেন কি?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি, বঙ্গীয় সাহিত্য পরিষদ একটি বেসরকারি প্রতিষ্ঠান এবং এই প্রতিষ্ঠানটি বিগত ৪৩ বছর ধরে মাত্র ১১ হাজার টাকা পেয়েছেন, তাও আমরা আসার পরে। '৮৮-৮৯ সালে তাদের প্রথমে সাড়ে ৬ লক্ষ টাকার উপর দিয়েছি, এই বছরেও প্রস্তাব ছিল ওদের ৯ লক্ষ টাকা অনুদান দেব। এটি বেসরকারি প্রতিষ্ঠান ইতিমধ্যে ওরা নিজেরা মামলা মোকদ্দমা করে রেসট্রেইন্ড করে দিয়েছেন, সেখানে আমাদের সরকারের কিছু করার নেই। আর উত্তরপাড়ার জয়কৃষ্ণ পাবলিক লাইব্রেরিটি ঐতিহ্যমন্ডিত পাঠাগার এবং এর সম্প্রসারণের জন্য আমরা ইতিমধ্যে ৮ লক্ষ ৭১ হাজার টাকার উপর দিয়ে ১ একর জমি অধিগ্রহণ করেছি। এবং আমি বলেছি আগামী দিনে ১০ তারিখে বাজেট অধিবেশনের আগে আমরা এখানে কি করব সেটা এখনি বলতে পারব না। মাননীয় সদস্য শান্তশ্রী চট্টোপাধ্যায় যে প্রশ্ন করেছেন, এই প্রশ্ন এর আগেও বিধানসভা থেকে উঠেছিল এবং মাননীয় সদস্য চিঠি দেওয়ার পরে সেই চিঠির উপর মাননীয় মুখ্যমন্ত্রী লিখেছেন এবং তার পরে কেন্দ্রীয় সরকার একটা কমিটি করেছিলেন—ডাঃ অসীম দাশগুপ্ত কমিটি—এবং সেই কমিটি একটা সুপারিশ করেছিল, কিন্তু সেই কমিটির সুপারিশ আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে গ্রহণযোগ্য হয়নি। তাই এখানে পরবর্তী স্তরে এটা মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনার স্তরে আছে। এই ব্যাপারে একটা উদ্বেগ আছে, সেটা আমিও বহন করছি এবং এটা আপনাদের উদ্বেগের জন্য জানালাম।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বহরমপুরে যে ঐতিহ্যপূর্ণ জেলা গ্রন্থাগার রয়েছে এবং অন্যান্য গ্রন্থাগার সহ আপনার দপ্তরের আমলাদের কৃতিত্বে গোটা পশ্চিমবাংলায় ওই ধরনের পুরোনো লাইব্রেরি বন্ধ হয়ে গেছে চিরতরে, এই সংখ্যাটা কত?

**শ্রী সরল দেব ঃ** এটা কিন্তু এটার সঙ্গে রিলেটেড নয়, নোটিশ দিলে বলতে পারব। বহরমপুরের ব্যাপারটা যেহেতু মাননীয় সদস্য মুর্শিদাবাদের মানুষ সেজন্য বলছি। ১৯৮২ সালে ওই লাইব্রেরিটাকে পি.ডবলু.ডি. কনডেমড ঘোষণা করেছে। ১৯৮২ সাল থেকে পাঠাগারটি বন্ধ। আমি কিছুদিন আগে গিয়েছিলাম তখন মাননীয় সদস্যকে ওখানে থাকতে বলেছিলাম, মাননীয় সদস্য কমিটির একজন সদস্য। ২ জন মন্ত্রীকেও বলেছিলাম। বিচার-বিভাগীয় মন্ত্রীর জন্য ওখানে জমি পেয়েছিলাম, উনি সহযোগিতা করেছিলেন। ক্যালকাটা হাইকোর্ট থেকে জাজের পরিত্যক্ত বাড়ি পেয়েছি, ফরমাল ট্রান্সফারের কাজ হয়ে গেলে কাজ শুরু করতে পারি এবং এর জন্য গত ৩।৪ বছর ধরে অফিসারদের নিয়ে মিটিং করেছি। আর এটা তো অটনোমাস বডি। লাইব্রেরি কমিটির মিটিং হচ্ছে কি না এটা রাইটার্স বিল্ডিং থেকে বসে করা যাবে না। মাননীয় সদস্য দুর্ভাগ্যবশত সেদিন থাকতে পারেন নি।

**শ্রী সুহৃদ বসু মল্লিক ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, আসানসোলে যে পাবলিক লাইব্রেরি আছে সেটার বিল্ডিং এর অবস্থা খুব খারাপ এবং জমি সেখানে ধসে যাচ্ছে। এই ব্যাপারে কোনও চিন্তা-ভাবনা করেছেন কি না এবং নতুন কোনও পাবলিক লাইব্রেরি করবার জন্য জায়গা নির্বাচন করেছেন কি না?

**শ্রী সরল দেব ঃ** আমরা দুর্গাপুর ইঞ্জিনীয়ারিং কলেজকে দিয়ে সয়েল টেস্ট করিয়েছি, তবে বাড়িটা ক্র্যাক হয়ে গেছে। আমি দেখে এসেছি, আপনি দেখেছেন কি না জানিনা। দু'

লক্ষ টাকা মঞ্জুর করেছি এবং কাজ তড়িৎ গতিতে করবার জন্য আমরা নির্দেশ পাঠিয়েছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে কুচবিহারের স্টেট লাইব্রেরি যেটা আছে সেটা মহারাজার আমলে। সেই লাইব্রেরিতে অনেক পুরানো পুঁথি আছে, বাংলা সাহিত্যের অনেক মূল্যবান পুঁথি আছে, সেগুলোর অবস্থা ভগ্নদশা এবং জরাজীর্ণ অবস্থায় রয়েছে। এর পাশাপাশি পরিচালন ব্যবস্থাও অত্যন্ত দুর্বল। এই ব্যাপারে সরকারের কোনও উদ্যোগ আছে কি না এবং লাইব্রেরির সামনে ক্ষুদিরামের একটি মূর্তি আছে, যেটা বেসরকারি উদ্যোগে হয়েছে। কিন্তু উত্তরবাংলার জেলাবাসীর দাবি যে প্রফুল্ল চাকীর একটি আবক্ষ মূর্তি এই দপ্তর থেকে বসানো যায় কি না? এর ব্যবস্থা মন্ত্রী মহোদয় নিশ্চয় করবেন।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য বলছি, এটা এর সঙ্গে রিলেটেড নয়। ক্ষুদিরামের মূর্তির জন্য যাঁরা অনুমোদন চেয়েছিলেন, সঙ্গে সঙ্গে অনুমোদন দিয়ে দেওয়া হয়েছে। জেলা বাসীর পক্ষ থেকে যে দাবি করা হয়েছে এটাতো গ্রন্থাগার দপ্তরের কাজ নয়, এটা পি.ডবলু.ডির কাজ। তবু তাঁরা যদি চান, যদি জায়গা থাকে তাহলে বিবেচনা করা যাবে। কারণ প্রফুল্ল চাকীর প্রতি আমাদের সকলেরই শ্রদ্ধা আছে। আর তা ছাড়া স্টেট লাইব্রেরির মূল বিল্ডিং এর জন্য আমরা কিছু টাকা মঞ্জুর করেছি, আমরা হিসাব পাঠাতে বলেছি, আরও টাকা লাগলে দেওয়া হবে।

[2-00—2-10 P.M.]

**শ্রী ননী কর ঃ** প্রশ্ন যেটা ছিল মন্ত্রী মহাশয় যেহেতু তার বাইরে জবাব দিচ্ছিলেন সেজন্য আমি একটা প্রশ্ন করছি বহরমপুর পাঠাগার ১৯৮২ সাল থেকে বন্ধ, তার কর্মচারী আছে, তারা কোথায় গেল এবং বইগুলিই বা কোথায় গেল? বড় লাইব্রেরি আরও কিছু এইরকম বন্ধ আছে কি না এবং থাকলে তার জন্য কি কি কাজ করছেন জানাবেন কি?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্যদের অবগতির জন্য বলছি অন্য কোনও লাইব্রেরি বন্ধ আছে বলে আমাদের কাছে খবর নেই। আমি নিজে সেখানে চার বার গেছি, যাতে বইগুলো নষ্ট না হয় তার জন্য প্যাকিং করে যত্ন করে রেখেছি। কর্মচারিরা বসে বসে বেতন নিচ্ছে না, বিভিন্ন লাইব্রেরিতে যেখানে স্টাফ দিতে পারিনি সেখানে কিছু দিয়েছি এবং ডি এল ও র অফিস আছে সেখানে যুক্ত করে দিয়েছি, বসে কাউকে বেতন দিচ্ছি না।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### কৃষি-জোতের মালিক জোতদারদের সংখ্যা

* ৪৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৬।) **শ্রী মান্নান হোসেন ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সর্বোচ্চ তিন বিঘা পর্যন্ত কৃষি-জোতের (অর্থাৎ যে জমিতে বর্গা আছে) মালিক জোতদার কত জন আছেন;

(খ) উক্ত মালিক জোতদারগণ যাহাতে ন্যায্য মূল্যে ঐ জমি বিক্রি করিতে পারেন সে বিষয়ে সহায়তা করিবার কোনও সরকারি পরিকল্পনা আছে কি না; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে পরিকল্পনাটি কিরূপ?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই সম্পর্কিত কোনও পরিসংখ্যান এই দপ্তরে নেই।

(খ) পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইন, ১৯৫৫ এর ২১গ ধারা অনুসারে ব্যান্ড কর্পোরেশন গঠনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন।

(গ) এই পরিকল্পনা অনুসারে বর্গাদারেরা এবং সরকারে ন্যস্ত জমি পাওয়ার উপযুক্ত ব্যক্তিরা যাতে বর্গাচাষের জমি মালিক জোতদারদের থেকে ন্যায্য মূল্যে ক্রয় করতে পারেন, সেই জন্য তাদের সরকারি ঋণ দেওয়া হবে। তবে পরিকল্পনাটি এখনও চূড়ান্ত হয়নি।

**হাওড়া জেলায় নৈশ মাধ্যমিক বয়স্ক শিক্ষাকেন্দ্রে শিক্ষক ও অশিক্ষক কর্মীদের বেতন**

*** ৪৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪৭।) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) হাওড়া জেলায় নৈশ মাধ্যমিক বয়স্ক শিক্ষাকেন্দ্রের শিক্ষক এবং অশিক্ষক কর্মীদের বেতন বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উহা কার্যকর হবে বলে আশা করা যায়?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নৈশ উচ্চ বিদ্যালয়ের শিক্ষকরা কেউই বেতন পান না। তাঁরা সাম্মানিক পায়। বয়স্কদের জন্য নৈশ উচ্চবিদ্যালয়ের কার্যকারিতা ও প্রয়োজনীয়তা থাকে কি না দেখা হচ্ছে?

(খ) এ বিষয়ে সুনির্দিষ্টভাবে এখনই কিছু বলা সম্ভব নয়।

**Entrance fee of the Alipore Zoo**

***488.** (Admitted question No. *1963.) **Dr. Sudipto Roy :** Will the Minister-in-charge of the Environment Department be pleased to state—

(a) the number of persons who visited Alipore Zoo during 1987-88, 1988-89 and 1989-90;

(b) the amount received as entrance fee at old rates during 1987-88 and 1988-89 and at enhanced rates in 1989-90; and

(c) whether the State Government has any proposal to further increase the entrance fee to the Zoo or enclosures therein?

**Minister-in-charge of the Environment Department:**

(a)

| Years | No. of visitors |
|---|---|
| 1987-88 | 22,48,644 |
| 1988-89 | 22,83,603 |
| 1989-90 | 21,25,083 |

(b)

| | Receipts (Rs.) | Rate of entrance Fee |
|---|---|---|
| 1987-88 | 22,48,644.00 | at Rs. 1.00 |
| 1988-89 | 22,83,603.00 | -do- |
| 1989-90 | 31,82,312.00 | at Rs. 1.50 |

(c) The entry fee after installation of mechanised arrangement may have to be studied do move when some rescheduling is not ruled out.

### জয়পুর-কড়কড়া রাস্তা

* ৪৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৪১।) **শ্রী বিন্দেশ্বর মাহাতো ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলা পরিষদ ১৯৯০-৯১ বৎসরে জয়পুর থানার জয়পুর-কড়কড়া রাস্তাটি পাকা রাস্তায় পরিণত করার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ রাস্তাটির কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়; এবং

(গ) রাস্তাটি নির্মাণের জন্য কত টাকা ব্যয় বরাদ্দ ধরা হয়েছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পুরুলিয়া জেলা পরিষদ এরকম কোনও পরিকল্পনা গ্রহণ করেন নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### প্রথাবহির্ভূত শিক্ষক/শিক্ষিকাদের বেতন

* ৪৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯০।) **ডাঃ মানস ভূঁইয়া ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে প্রথাবহির্ভূত শিক্ষা কেন্দ্রগুলির শিক্ষক/শিক্ষিকাগণ ১৯৮৯ সালের মার্চ মাস থেকে বেতন পাননি;

(খ) সত্য হলে, না পাবার কারণ কি;

(গ) পশ্চিমবঙ্গে কত সংখ্যক প্রথাবহির্ভূত স্কুল আছে; এবং

(ঘ) উক্ত স্কুলে শিক্ষক/শিক্ষিকাদের সংখ্যা কত?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রথা বহির্ভূত শিক্ষাকেন্দ্রগুলিতে যারা শিক্ষা প্রদান করেন, তাদের প্রশিক্ষক করা দরকার। তারা কাজের দিনগুলিতে অনধিক দু' ঘন্টা শ্রমের জন্য মাসিক ১৩৫ টাকা হারে সম্মান দক্ষিণা পেয়ে থাকেন সম্মান অর্থের কাজটিকে খতিয়ে দেখে, যারা উক্ত দু'ঘন্টা কাজের প্রমাণ দিতে পারেনি তাদের সাম্মানিক দেওয়া হয়নি।

(খ) এ প্রশ্নের উত্তর 'ক'-তে দেওয়া হল।

(গ) প্রথাবহির্ভূত শিক্ষা পরিচালনার জন্য সাধারণ অর্থে যে স্কুল বোঝায় সেরকম কোনও স্কুল নাই।

(ঘ) প্রথা বহির্ভূত শিক্ষা কেন্দ্রের জন্য শিক্ষক থাকে না, কিছু স্বেচ্ছাসেবক কর্মী থাকে। তাদের বলা হয় প্রশিক্ষক ও প্রশিক্ষিকা। বর্তমানে কর্মরত প্রশিক্ষক ও প্রশিক্ষিকার সংখ্যা এখনই বলা যাবে না।

### নদীয়া জেলায় ইটখোলার সংখ্যা

*** ৪৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৩।) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলায় কতগুলি ইটখোলা আছে; এবং

(খ) তন্মধ্যে (১) লাইসেন্স প্রাপ্ত, (২) লাইসেন্স বিহীন কয়টি ইটখোলা চালু আছে?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২০৬টি।

(খ) (১) লাইসেন্স প্রাপ্ত ১৮১টি।

(২) লাইসেন্স বিহীন ২৫টি।

### বন সংরক্ষণের জমির পরিমাণ

*** ৪৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৫৮।) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সরকার এবং জনগণের উদ্যোগে বন সংরক্ষণের জমির পরিমাণ কত (জেলা ভিত্তিক)?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| | | | |
|---|---|---|---|
| মেদিনীপর | — | ৭০,০০০ | হেক্টর |
| বাঁকুড়া | — | ৬২,০০০ | ” |
| পুরুলিয়া | — | ৩৮,৫০০ | ” |
| বর্ধমান | — | ২,৪০০ | ” |
| বীরভূম | — | ১,৩৭২ | ” |
| | মোট ঃ | ১,৭৪,২৭২ | ” |
| | বা | ১,৭৪,২৭২ | বর্গ কিমি |

**বর্গা জমির ওপর বর্গাদারের অধিকার ত্যাগ**

* ৪৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭৭।) **শ্রী পুলিন বেরা ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কিছু কিছু ক্ষেত্রে কিছু টাকা নিয়ে বা ১/৪ অংশ / ১/৩ অংশ জমি নিয়ে বর্গাদার বর্গা জমির মালিককে বর্গার দাবি ছেড়ে দিচ্ছে; এবং

(খ) সত্য হ'লে উক্ত ব্যাপারে রাজ্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণের কথা চিন্তা করছেন কি না?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই ধরনের কোনও ঘটনা সরকারের নজরে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শিলিগুড়িতে কলকাতা হাইকোর্টের বেঞ্চ গঠনের পরিকল্পনা**

* ৪৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৩৮।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** আইন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তরবঙ্গের মানুষের সুবিধার জন্য শিলিগুড়িতে কলকাতা হাইকোর্টের একটি বেঞ্চ গঠনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি;

(খ) থাকলে, কবে নাগাদ ঐ পরিকল্পনা কার্যকর হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত কারণে কতজন বিচারপতির প্রয়োজন হবে?

**আইন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উত্তরবঙ্গে আছে। কিন্তু নির্দিষ্ট শিলিগুড়ি বা অন্য স্থানের উপর প্রস্তাব নাই।

(খ) কাজে পরিণত করার জন্য স্থান নির্দিষ্ট করার ব্যাপারে কলিকাতা হাইকোর্টকে

জানানো হইয়াছে।

(গ) এখনই বলা সম্ভব নয়।

**সেটেলমেন্ট অপারেশন রেকর্ডে নাম লিপিবদ্ধকরণ**

* ৪৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯৬।) **শ্রী মোজাম্মেল হকঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের বিভিন্ন জেলায় বিগত আর এস রেকর্ডে ভুলবশত বা অজ্ঞতাবশত একাংশের মানুষ তাদের প্রকৃত জমির অংশ সত্ত্ব হিসাবে পুরুষাণুক্রমে ভোগ দখল সত্ত্বেও চলতি সেটেলমেন্ট অপারেশন তাদের নাম রেকর্ডে লিপিবদ্ধ হচ্ছে না;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হ'লে, কোনও বিশেষ ব্যবস্থার মাধ্যমে তাদের নাম চলতি সেটেলমেন্ট অপারেশন রেকর্ডে লিপিবদ্ধকরণের বিকল্প ব্যবস্থা আছে কি না; এবং

(গ) থাকলে, উক্ত ব্যবস্থা কিরূপ?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এ ধরনের কিছু কিছু ঘটনা সরকারের নজরে এসেছে।

(খ) আছে।

(গ) জমির স্বত্বলিপি প্রস্তুতির কাজ কতগুলি পর্যায়ে হয়ে থাকে। কোন পর্যায়ে কোন রায়তের নাম বা সত্ব লিপিবদ্ধ না হলে পরবর্তী পর্যায়ে তা লিপিবদ্ধ করা যায়।

**জওহর রোজগার যোজনা**

* ৪৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮২।) **শ্রী গণেশচন্দ্র মন্ডল :** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে জওহর রোজগার যোজনায় পশ্চিমবঙ্গের জন্য কত টাকা পাওয়া গেছে;

(খ) তন্মধ্যে মার্চ, ১৯৯০ সাল পর্যন্ত কত টাকার কাজ হয়েছে; এবং

(গ) কোনও গ্রামপঞ্চায়েতের দুর্নীতির কোনও অভিযোগ আছে কি?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) জওহর রোজগার যোজনায় উক্ত বৎসরে কেন্দ্র ও রাজ্য সরকারের দেয় অংশ নিয়ে খাদ্যশস্যের মূল্য সহ ২১৬ কোটি ১০ লক্ষ ১৬ হাজার টাকা জেলাগুলিকে মঞ্জুর করা হয়েছে। এছাড়া অসরবরাহকৃত খাদ্যশস্যের দরুন ১৪ কোটি ৪ লক্ষ ১৫ হাজার টাকা কেন্দ্রীয় সরকার জেলাগুলিকে মঞ্জুর করেছেন।

(খ) এ পর্যন্ত পাওয়া হিসেব অনুসারে মোট ১৯৯ কোটি ৭৫ লক্ষ টাকা খরচের হিসেব পাওয়া গেছে। কয়েকটি জেলার মার্চের চূড়ান্ত হিসেব এখনও পাওয়া যায়নি। সুতরাং খরচের পরিমাণ আরও বাড়তে পারে।

(গ) রাজ্য সরকারের কাছে প্রকল্প রূপায়ণের বিভিন্ন দিক নিয়ে কয়েকটি অভিযোগ এসেছে। সেগুলি খতিয়ে দেখা হচ্ছে। এখনও পর্যন্ত কোনও অভিযোগ প্রমাণিত হয়নি।

## বর্গাজমির শর্ত

* ৫০৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭৮।) **শ্রী পুলিন বেরা ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) একই জমিতে একাধিক বর্গাদার থাকে কি না;

(খ) থাকলে জমির মালিকের ন্যায্য প্রাপ্য পাওয়ার নিশ্চয়তা থাকবে কি না; এবং

(গ) কোন কোন ফসলের জমি বর্গাজমি বলে গণ্য হয়?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) যে কোনও চাষযোগ্য ফসলের জমিতে বর্গাদার থাকলে ঐ জমি বর্গাজমি হিসেবে গণ্য হবে।

## বন সম্পদ সংরক্ষণ

* ৫০৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৮০।) **শ্রী উপেন কিসকু ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার বন সম্পদ সংরক্ষণের জন্য বন এলাকা সন্নিহিত এলাকার আদিবাসীদের যুক্ত করে বন সংরক্ষণ সমিতি গঠন করেছেন;

(খ) যদি সত্য হয় তাহলে, (১) উক্ত আদিবাসী ছাড়া আর কারা কারা সদস্য থাকবেন; এবং (২) উক্ত কমিটির অধিকারগুলি কি কি?

**বন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১। বন সন্নিহিত এলাকার অর্থনৈতিক দিক থেকে অনগ্রসর অন্যান্য অধিবাসীরা।

২। অধিকারগুলি হল ঃ-

— বনভূমির কোনও ক্ষতিসাধন না করে ফল এবং পাতা ঝরে পড়া ডালপালা ও বীজ সংরক্ষণের পূর্ণ অধিকার।

— ক্ষয়িষ্ণু বনের পুনরুদ্ধারের জন্য 'রোপিত' করা জঙ্গল থেকে মধ্যবর্তী ফলস্বরূপ প্রাপ্ত বনজ দ্রব্যের শতক ২৫ ভাগ।

— কাজ বিক্রয় বাবদ প্রাপ্ত নীট বিক্রয় মূল্যের শতকরা পঁচিশ ভাগ।

— শালবীজ ও কেন্দুপাতা সংগ্রহ করে LAMPS-এ জমা দেবার অধিকার

— দশ বৎসর বাদে পরিপূর্ণতা প্রাপ্তির বিক্রীত বনজ দ্রব্যের নীট বিক্রয় মূল্য শতকরা পঁচিশ ভাগ।

**গ্রাম পঞ্চায়েতের কর্ম সহায়কদের পদ পূরণের ব্যবস্থা**

***৫০৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮৩।) **শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি গ্রাম পঞ্চায়েতের কর্ম সহায়কদের পদ খালি আছে (জেলাওয়ারী হিসাব); এবং

(খ) ঐ পদগুলি পূরণ করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে মোট ৩৫টি পদ শূন্য আছে। জেলাওয়ারী শূন্য পদের সংখ্যা এরকম—

| জেলা | শূন্য পদের সংখ্যা |
|---|---|
| দার্জিলিং | ১ |
| জলপাইগুড়ি | ১ |
| পশ্চিমদিনাজপুর | ২ |
| মুর্শিদাবাদ | ৫ |
| নদীয়া | ৩ |
| বর্ধমান | ৪ |
| পুরুলিয়া | ৮ |
| বাঁকুড়া | ১ |
| মেদিনীপুর | ৫ |
| দক্ষিণ ২৪ পরগনা | ১ |
| উত্তর ২৪ পরগনা | ৪ |

(খ) ব্লকভিত্তিক নির্বাচন কমিটির মাধ্যমে নির্ধারিত পদ্ধতিতে প্রার্থী নির্বাচন করে পদগুলি পূরণ করা হচ্ছে।

[2-00—2-10 P.M.]

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received one notice of adjournment motion from Shri Ambica Banerjee on the subject of alleged clash between R.S.P. and B.J.P. in Howrah Civil By-election. The subject matter of the motion relates to action taken by the authorities in due administration of Law. Moreover, the member may call the attention of the Minister concerned through Calling Attention, Mention, Question etc. I, therefore, withhold my consent to the motion.

The member may, however, read out the text of the motion.

**Shri Ambica Banerjee :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :

At least 20 people including a policeman were injured as supporters of B.J.P. and R.S.P. clashed during by-election in ward No. 29 of Howrah Municipal Corporation Election on the 6th May, 1990. Police resorted to lathi charge.

## Calling Attention

**Mr. Speaker :** I have received 5 notices of calling attention, namely :

1. Reported cease-work observed by the Judges and Sub-Judges on 7th May, 1990 : Shri Lakshman Chandra Seth
2. Reported clashes in Howrah Civic by-election : Dr. Sudipto Roy
3. Allaged snatching of Rs. one lakh from a businessmen by a Sergeant of Calcutta police : Shri Gobinda Chandra Naskar
4. Alleged incident of taking bribe for awarding first class to the student by the Head of the Deptt. of Education, Calcutta University : Dr. Manas Bhunia

5. Reported out-break of enteric fever in Calcutta : Shri Sultan Ahmed

I have selected the notice of Shri Gobinda Chandra Naskar on the subject of alleged snatching of Rupees. one lakh from a businessman by a Sergeant of Calcutta Police.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On the 10th, Sir.

## Mention Cases

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রী এবং বিশেষ করে মুখ্যমন্ত্রীর একটা অত্যন্ত বেদনাদায়ক ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। দিব্যেন্দু ঘোষ পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদের একজন অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার প্ল্যানিং অ্যান্ড ডিজাইনের, তিনি ১৯৮১ সাল থেকে বিনা চার্জ সিটে বিনা সাসপেনশনে আছেন, তিনি তাঁর অফিসে ঢুকতে পারছেন না, তার কি কারণ তাঁকে জানানো হচ্ছে না। ১৯৮১ সাল থেকে ১৯৮০ সাল পর্যন্ত তাঁকে বেতন দেওয়া হচ্ছে না। তিনি একজন কিড্‌নি ডিজিজের রোগি, সারা ভারতবর্ষের বিভিন্ন হাসপাতালে এমনকি লন্ডনের বিভিন্ন হাসপাতালে চিকিৎসা করিয়েছেন দিনের পর দিন। তাঁর দুটো কিডনিই ড্যামেজড হয়ে গেছে, তিনি মৃত্যু পথ যাত্রী। সেইরকম একজন ব্রিলিয়েন্ট ইঞ্জিনিয়ারের চিকিৎসার প্রেসক্রিপশনকে পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদের কর্তৃপক্ষ আটকে রেখে দিয়েছে। তাঁর দোষ ছিল তদানীন্তন ডব্লু এস ই বি কর্তৃপক্ষের বড় বড় ইঞ্জিনিয়াররা তাঁকে ৪০০ কে. ভি ট্রান্সমিশন লাইনের টেকনিক্যাল পার্ট মডিফাই করতে দিয়েছিল অ্যাকর্ডিং টু দেয়ার ডিজায়ার যাতে করে তাদের পরিকল্পনা মাফিক বাইরে থেকে জিনিসগুলি কেনার সময় কিছু কাট মানি নেওয়া যায়। তাতে তিনি রাজি হননি।

কিন্তু সেই প্রথিতযশা ব্রিলিয়ান্ট ইয়ং ইঞ্জিনিয়ারের সেই নির্দেশ মানলেন না এবং বিনা নোটিশে, বিনা চার্জশিটে, বিনা সাসপেনশনে অতি ভৌতিক ভাবে আজ অবধী, টিল ডেথ তার চিকিৎসার সমস্ত কাগজ আটকে রেখে দেওয়া হয়েছে। তাকে জানানো হচ্ছে না কি তার অপরাধ, কেন বেতন পাচ্ছে না, কেন ঢুকতে পারছেন না। বিনা বিচারে তিনি রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াচ্ছেন। তিনি মুখ্যমন্ত্রীকে বার বার চিঠি লিখছেন, কিছুই হচ্ছে না। কলকাতার প্রথিতযশা সমস্ত ডাক্তার ইনক্লুডিং ডাঃ দিলীপ রায় হেড অব দি ডিপার্টমেন্ট অব সার্জারি, ক্যালকাটা মেডিক্যাল কলেজ, আমাদেরও মাস্টার মশাই, ইনক্লুডিং আদার টপমোস্ট মেডিক্যাল পারসোনাল, তারাও মুখ্যমন্ত্রীকে চিঠি লিখেছেন, বাইরের যে ডাক্তাররা চিকিৎসা করেছিল তারাও বাইরে থেকে মুখ্যমন্ত্রীকে টেলিগ্রাম করে ব্যাপারটি জানিয়েছেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় হল এই, ইঞ্জিনিয়ার জানল না কি তার অঁপরাধ, কেন তার চিকিৎসা হচ্ছে না, কেন বেতন পাচ্ছে না, বিচার পাচ্ছে না মানবিকতার দিক থেকে আমি আপনার কাছে এই প্রশ্নটি রাখছি যে, এর বিচার হওয়া উচিত এবং তার চিকিৎসার জন্য যাতে বেতন পায় সেটা দেখা উচিত।

**মিঃ স্পিকার ঃ** সুরজিতবাবু, আপনার এই মেনশনটা অনেকবার হয়ে গেছে। বাজেট স্পিচেও এটা হয়ে গেছে. আজকে আবার হচ্ছে। ভবিষ্যতে আমি আর অ্যালাউ করব না। একটা ইস্যুকে বার বার অ্যালাউ করব না।

**শ্রী সুরজিত শরণ বাগচী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে বিধানসভার এই অধিবেশনে রাজ্যের প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের অবসর গ্রহণের বিতর্কিত সিদ্ধান্তে শিক্ষকদের ন্যায়সংগত ক্ষোভ সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম, আজ আবার করছি। আমরা দেখেছি ৫ই মে তারিখে কয়েক হাজার শিক্ষক এটা নিয়ে কলকাতায় বিক্ষোভ প্রদর্শন করেছেন। আজ ৭ই মে তারিখে আবার কয়েক হাজার শিক্ষক তাদের অর্জিত অধিকার রক্ষায় সুবোধ মল্লিক স্কোয়ার থেকে সিধু কানুহ ডহরে এসে আইন অমান্য করবেন। আগামীকাল ৮ই মে তারিখে আরও কয়েক হাজার শিক্ষক কাট অফ ইয়ারের বিরুদ্ধে প্রতিবাদ জানাতে অবস্থান. বিক্ষোভ, ধর্মঘট করবেন বলে মনস্থির করেছেন। আমি তাই মাননীয় শিক্ষামন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি যে, এই প্রশ্নটিকে মর্যাদার প্রশ্নে পরিণত না করে বিক্ষুব্ধ শিক্ষক প্রতিনিধিদের সাথে আলোচনার বাতাবরণ তৈরি করবার জন্য এবং শিক্ষকদের ন্যায়সংগত বিক্ষোভকে কিছুটা প্রশমিত করার পথ গ্রহণ করার জন্য আমি মাননীয় মন্ত্রীদ্বয়ের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা অত্যন্ত বিচলিত। কারণ, আমরা দেখতে পাচ্ছি যে, আজকে বিচ্ছিন্নতাবাদ এবং সাম্প্রদায়িকতাবাদীরা বিদেশি মদতে সারা ভারতবর্ষে গন্ডগোল সৃষ্টি করার জন্য একটা চক্রান্ত করে চলেছে এবং তার জন্য ভারতবর্ষের প্রধানমন্ত্রী সমস্ত মুখ্যমন্ত্রীদের হুঁশিয়ারি দিয়েছেন। আমাদের বিধানসভা চলছে। আমাদের মুখ্যমন্ত্রীকে ভি.পি.সিং কি পত্র দিয়েছেন, তার ভিতরে কি আছে এবং কিভাবে এই চক্রান্ত চলেছে, কিভাবে সন্ত্রাসবাদী, বিচ্ছিন্নতাবাদীরা ভারতবর্ষের ক্ষতি করার চেষ্টা করছে সেটা আমাদের জানা দরকার এবং সেই চিঠি আমাদের হাউসে রাখা হোক। আমরা এই বিষয়ে আলোচনা করতে চাই। আমরা এটা জানতে চাই যে, ভি.পি.সিং যা বলেছেন সেটা ঠিক, না, এর পিছনে কোনও প্রচ্ছন্ন উদ্দেশ্য, চক্রান্ত আছে। সেই জন্য আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে বলব যে, হাউস চলাকালীন তিনি হাউসে একটা বিবৃতি দিন। তিনি এখানে বলুন যে, ভি.পি.সিং কি বলেছেন এবং চিঠির ভিতরে কি আছে এবং এ সম্বন্ধে কি কি বিষয়ে অ্যালার্ট হতে বলেছেন এবং কি কি অ্যাকশন নেবার জন্য বলেছেন। আপনি মুখ্যমন্ত্রীকে ডেকে পাঠান। তিনি চিঠিটি হাউসের সামনে রাখুন, আলোচনায় অংশ গ্রহণ করুন, আমাদের জবাব দিন। হাউস চলছে, সমস্ত মেম্বারদের ব্যাপারটি জানান। পশ্চিমবাংলার মানুষ জানুক ব্যাপারটা যে, সত্যিই কি হয়েছে। আপনি অনুগ্রহ করে মুখ্যমন্ত্রীকে হাউসে ডেকে একটা বিবৃতি দিতে বলুন এবং হাউসে চিঠিটি রাখতে বলুন। পশ্চিমবাংলার জনসাধারণের স্বার্থে, পশ্চিমবাংলার স্বার্থে সাধারণ মানুষের স্বার্থে আমরা এটা দেখতে চাই এবং আলোচনা করতে চাই।

[2-10—2-20 P.M.]

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি

আপনার মাধ্যমে কেন্দ্রের মাননীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হাওড়া স্টেশনে রেলওয়ে হকারদের উঁপর আর.পি.এফ বাহিনী অকথ্য অত্যাচার চালাচ্ছে। তারা হকারদের ধরছে, বেদম প্রহার করছে এবং তাদের জিনিসপত্র ও টাকাপয়সা উধাও করে দিচ্ছে। তাদের ২৪ ঘন্টা ধরে লক আপে রেখে দিচ্ছে। সেখানে জামিন চাইতে গেলে তাদের জামিন দিচ্ছে না, পরে তাদের কোর্টে পাঠিয়ে দিচ্ছে এবং সেখানে তাদের ২০০/২৫০ টাকা করে ফাইন করা হচ্ছে। স্যার, আপনি নিশ্চয় জানেন যে এই রেলওয়ে হকাররা বেশিরভাগই হচ্ছে বেকার যুবক। কোনও জায়গায় চাকরি না পেয়ে তারা এই হকারের কাজে নিযুক্ত হয়েছে। স্যার, আপনার মাধ্যমে কেন্দ্রীয় রেলমন্ত্রীর কাছে আমার আবেদন, অবিলম্বে হাওড়া স্টেশনে রেলওয়ে হকারদের উপর আর.পি.এফ বাহিনীর অত্যাচার বন্ধ করা হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে খাদ্য দপ্তরের নিষ্ক্রিয়তার ফলে আজ পশ্চিমবঙ্গ কালোবাজারি এবং মুনাফাখোর, মজুতদারদের স্বর্গরাজ্যে পর্যবসিত হয়েছে। চাল, ডাল, চিনি, ভোজ্য তেল, কেরোসিন প্রভৃতি নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের এখানে ভয়াবহ কালোবাজারি দেখা দিয়েছে। অপর দিকে রেশন ব্যবস্থা সম্পূর্ণ বিপর্যাস্ত। মাননীয় খাদ্য মন্ত্রী অস্বীকার করলেও আমরা দেখছি গত কয়েক মাস ধরে রেশনে কোনও দ্রব্য ঠিকমতো পাওয়া যাচ্ছে না অপর দিকে দেখছি কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে লেভিমুক্ত চিনি বাজারে ছাড়া সত্ত্বেও চিনির দাম কমানোর ক্ষেত্রে বা নিয়ন্ত্রণ করার ক্ষেত্রে খাদ্য দপ্তর চূড়ান্তভাবে ব্যর্থ। বি.এস.এফ সূত্রের সংবাদ যে ভিন রাজ্য থেকে এ রাজ্যে গম, আটা, ময়দা, ভোজ্যতেল, কেরোসিন ইত্যাদি যা আসে তার বিরাট একটা অংশ বাংলাদেশের সীমান্ত দিয়ে পাচার হয়ে যাচ্ছে। এ ব্যাপারে রাজ্য সরকার কোনও স্টেপ নিচ্ছেন না। গতকাল এখানে কেন্দ্রীয় পেট্রোল ও রসায়ন মন্ত্রী মাননীয় মুখ্যমন্ত্রীর মুখের উপর বলে গেলেন যে কেন্দ্র ঠিকমতন কেরোসিন তেল সরবরাহ করছে কিন্তু রাজ্য সরকারের তাদের বন্টন ব্যবস্থার ক্ষেত্রে ত্রুটির জন্য বা গোলমালের জন্য এই সমস্যা দেখা দিয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী এই অভিযোগের প্রতিবাদে কিছু বলতে পারেন নি। স্যার, এই অবস্থা চলেছে। একদিকে এই রাজ্যে নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের কালোবাজারি চলছে অপর দিকে রেশন ব্যবস্থা বিপর্যস্ত। মাননীয় খাদ্যমন্ত্রীর এ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেও কোনও লাভ হয়নি, রাজ্যবাসী আজ সব দিক থেকে আর্টিস্ট হয়ে উঠেছেন। রাজ্য সরকার সব দেখেও এ ব্যাপারে নির্বাক দর্শকের ভূমিকা পালন করে চলেছেন। স্যার, অল্প কয়েকদিনের মধ্যে হাউস বন্ধ হয়ে যাবে তাই আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমার দাবি, মাননীয় মুখ্যমন্ত্রী এ ব্যাপারে অবিলম্বে হাউসে একটি বিবৃতি দিন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সংবাদপত্রে দেখলাম যে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় রামকৃষ্ণ মিশনের কার্যকলাপ সম্পর্কে প্রশংসা করেছেন। রামকৃষ্ণ মিশন সম্পর্কে কোনও বিতর্ক নেই, তারা আমাদের ভাল প্রতিষ্ঠানগুলির মধ্যে অন্যতম। সমাজসেবা এবং শিক্ষার ক্ষেত্রে তারা একটি বিরাট ভূমিকা পালন করে চলেছেন। এই প্রসঙ্গে আমি স্যার, আপনার মাধ্যমে ভারত সেবাশ্রম সংঘের কথাটা একটু বলতে চাই। তারাও সেবামূলক কাজের সঙ্গে জড়িত কিন্তু এই সেবামূলক কাজের অন্তরালে তারা একটি নির্দিষ্ট

নীতি নিয়ে কিছু কাজ করছে যেটা আমি উল্লেখ করতে চাই। পশ্চিমবঙ্গের বিশেষ করে সীমান্ত অঞ্চলে তারা যেভাবে একটার পর একটা হিন্দু মিলন মন্দির গড়ে তুলছে এবং তাতে যেভাবে প্ররোচনামূলক কাজ হচ্ছে তাতে সীমান্ত অঞ্চলে সাম্প্রদায়িক সম্প্রীতি বিঘ্নিত হচ্ছে। তার পাশাপাশি পাল্টা অন্য মৌলবাদী শক্তিগুলি মাথাচাড়া দিচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাব, সমাজসেবামূলক এই প্রতিষ্ঠান, তারা সেবার কাজ করছেন, তাদের শুধু বহিরাঙ্গটা না দেখে তারা যে কাজ করতে তৎপর সামাজিক শান্তি বিঘ্নিত করার জন্য, তারা যে প্রচেষ্টা চালাচ্ছে তার বিরুদ্ধে স্বরাষ্ট্র দপ্তরের নজর রাখা দরকার। তা না হলে যে কোনও একটা মারাত্মক অবস্থা তৈরি হতে পারে। কাজেই আমি আপনার মাধ্যমে এই বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মিউনিসিপ্যাল মিনিস্টার এবং স্বাস্থ্য মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনে যে মর্গ আছে তার পরিস্থিতি অত্যন্ত ভয়াবহ হয়ে উঠেছে। সেখানকার মানুষ আতঙ্কিত হয়ে পড়েছে। ৫০টির উপরে আনক্লেম বডি যা আজকে ৩/৪ মাস ধরে মর্গে পড়ে আছে। সেখানে সেই লাশগুলি গলে গিয়ে হাড় বেরিয়ে পড়েছে। সেগুলি বাইরের কুকুর, কাকে খাচ্ছে এবং বাইরে সেগুলি ছড়িয়ে পড়ছে। সেই মর্গের আশেপাশে সংলগ্ন জেলখানা রয়েছে। কাজেই কি ভয়ানক পরিস্থিতির মধ্যে তারা রয়েছে সেটা আপনি অনুমান করতে পারেন। মর্গের চারিপাশে ঘনবসতিপূর্ণ এলাকা। আমার কাছে খবর এসেছিল এবং আমি সেখানে গিয়ে দেখেছি। সেখানে এমন একটা পরিস্থিতির উদ্ভব হয়েছে যাতে তারা সেখানে টিকতে পারছে না। এই বিষয়ে জেলা শাসকের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে কিন্তু আজ পর্যন্ত কোনও ব্যবস্থা হয়নি। এমন কি ৫/৭ মাস আগেকার বডিও সেখানে পড়ে আছে। কাজেই ইমিডিয়েট যদি এগুলি সৎকার করা না হয় তাহলে চারিদিকে রোগ ছড়াবে এবং একটা মড়কের আকার ধারণ করতে পারে। কাজেই আমি এই বিষয়ে আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়-এর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে। আপনি জানেন যে কলেজগুলিতে এখন দীর্ঘদিন ধরে স্থায়ী শিক্ষকের পদ একেবারে বন্ধ হয়ে গেছে। শুধু শিক্ষকের পদ বন্ধ হয়েছে তাই নয়, একটা অদ্ভুত সিস্টেম চালু হয়েছে। আমরা জানি যে ইন্ডাস্ট্রি কনস্ট্রাকশনের জন্য ক্যাজুয়াল প্রথা চালু ছিল। আজকাল কলেজগুলিতে ক্যাজুয়াল সিস্টেম এতে শিক্ষক নিয়োগ হচ্ছে। আজকে শিক্ষকদের বেতন মিনিমাম ৩ থেকে ৫ হাজার টাকা হয়েছে। সেখানে পার্ট টাইম শিক্ষক নিয়োগ করা হচ্ছে ১২৫ টাকা থেকে ১৫০ টাকায়। এটা একটা সাংঘাতিক ব্যাপার। ক্যালকাটা ইউনিভার্সিটির মতো জায়গায় এইরকম পার্ট টাইম শিক্ষক নিয়োগ করায় শিক্ষা জগতে একটা সাংঘাতিক নৈরাজ্য সৃষ্টি করেছে। ঠিকা প্রথায় শিক্ষক নিয়োগ শিক্ষা জগতে সাংঘাতিক ভাবে একটা নৈরাজ্যের সৃষ্টি করেছে। আমি উচ্চ শিক্ষা মন্ত্রীর এই বিষয়ে হস্তক্ষেপ দাবি করছি এবং অবিলম্বে কলেজগুলিতে স্থায়ী শিক্ষকের যে পদগুলি খালি আছে সেগুলি পূরণ করার জন্য ব্যবস্থা করুন। তা না হলে আগামীদিনে অত্যন্ত খারাপ অবস্থার সৃষ্টি হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। একদিকে ক্রমবর্ধমান দ্রব্যমূল্য বৃদ্ধি, এবং তার উর্ধগতি, অপর দিকে রেশনের দোকান থেকে নিম্ন মানের চাল, গম সরবরাহ করা হচ্ছে যা সম্পূর্ণ ভাবে গুণগত মানের দিক থেকে অস্বাস্থ্যকর এবং খাবারের অযোগ্য। মানুষ আজকে অসহায় পরিস্থিতির কাছে আত্মসমর্পণ করেছে। তাদের প্রতিবাদ করার কোনও ভাষা নেই। আমি মুচি পাড়ার একটা রেশন দোকানের থেকে কিছু স্যাম্পেল নিয়ে এসেছি। তারা আতঙ্কিত হয়েছে যে এই চাল, গমের কথা যদি রিপোর্ট হয়ে যায় তাহলে পরবর্তীকালে হয়ত তার দোকানের লাইসেন্স বাতিল হয়ে যাবে। আমি আপনার কাছে সেটা উপস্থিত করব খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করার জন্য। মানুষ আজকে সমস্ত পরিস্থিতির কাছে আত্ম সমর্পণ করেছে। তারা প্রতিবাদের জায়গা খুঁজে পাচ্ছে না যে কোথায় প্রতিবাদ করবে। খাদ্যমন্ত্রী বিবৃতি দিচ্ছেন এবং কালোবাজারি, মুনাফাখোরদের মোকাবিলা করতে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। এই পরিস্থিতি নিয়ন্ত্রণের বাইরে চলে গেছে। আমি আপনার কাছে রেশনের দোকানে যে চাল, গম সরবরাহ করা হয়েছে তার বিস্তৃত বিবরণ উপস্থিত করতে চাই। রেশনের দোকানের নম্বর ইত্যাদি আমি আপনাকে দিতে দেব, আপনি এই বিষয়ে যথাযথ ব্যবস্থা নেবেন এই প্রতিশ্রুতি চাচ্ছি। এবং এইটুকু আবেদন করব মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে এইটুকু আবেদন করব, কারণ হাউস শেষ হয়ে যাচ্ছে, আমরা ন্যূনতম আর সমালোচনা করতে পারব না হাউসে এবং পরিস্থিতি সম্পূর্ণ ভাবে তাঁর নিয়ন্ত্রণের বাইরে চলে যাবার আগে তিনি যেন বিষয়টি হস্তক্ষেপ করেন।

[2-20—2-30 P.M.]

**শ্রী নির্মল দাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি উত্তরবঙ্গের কিছু সমস্যা সম্পর্কে। আসামের ডিসটার্ববেন্সের ফলে রেল চলাচল ব্যাহত হয়েছে, ফলে উত্তরবঙ্গের রেশন দোকানগুলোতে নিত্য প্রয়োজনীয় দ্রব্যের অভাব দেখা দিয়েছে। বিশেষ করে আইয়োডিন যুক্ত লবন এর সমস্যা উত্তরবঙ্গের বিভিন্ন গ্রামাঞ্চলে দেখা দিয়েছে। ধুপগুড়ি, ময়নাগুড়ি, আলিপুরদুয়ার এই রকম বিভিন্ন জায়গায় চা বাগিচা অঞ্চল এবং ফরেস্ট ভিলেজগুলোতে আইয়োডিন যুক্ত লবন পাওয়া যাচ্ছে না। সুতরাং অবিলম্বে বর্ষা আসার আগে সেই সব অঞ্চলে নিত্য প্রয়োজনীয় দ্রব্য এবং আইয়োডিন যুক্ত লবন ব্যাপকভাবে যাতে উত্তরবঙ্গের মানুষ পায়, সেটা যেন দেখা হয়। বৃষ্টির আগে প্রত্যেকটি জেলায় প্রয়োজনীয় দ্রব্য সামগ্রী পাঠানোর দরকার আছে। আর মুখ্যমন্ত্রীর কাছে একটি আবেদন, আলিপুর দুয়ার জংশন থেকে দ্রুতগামী রেল চলাচল করানোর জন্য যেন তিনি ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী অশোক ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল হাওড়া কর্পোরেশনের ২৯ নং ওয়ার্ডে নির্বাচন হয়ে গেল। এই উপলক্ষে আপনি লক্ষ করেছেন সেই ওয়ার্ডে যে ধরনের বোমা বাজি হয়েছে বি.জে.পি. এবং সি.পি.এম এর মধ্যে যার ফলে সাধারণ মানুষ সেখানে ভোট দিতে যেতে পারেনি, মাত্র ৩৪ পারসেন্ট ভোট সেখানে পোলড হয়েছে। হাওড়ার একটা ওয়ার্ডে নির্বাচন হচ্ছে, ওখানে পুলিশ অ্যাডমিনিস্ট্রেশন সাধারণ মানুষ যাতে ভোট দিতে পারে,

তার জন্য নিরাপত্তা দিতে পারল না। এই ওয়ার্ডের নির্বাচনে কংগ্রেস কোনওদিন হারে নি এমন কি ১৯৬৭ সালে নির্বাচনেও হারে নি। গত নির্বাচনে দু' হাজার ভোটে জিতেছিল কংগ্রেস। গতকাল মানুষ সেখানে ভোট দিতে যেতে পারেনি কারণ পুলিশ ফেল করেছে। সুতরাং ২৭ তারিখে যে পৌর নির্বাচন আছে এবং ১৭ই জুন কলকাতা কর্পোরেশনের নির্বাচনে পুলিশ যদি এই ভূমিকা নেয়, তাহলে নির্বাচনটা প্রহসনে পরিণত হবে. সেই জন্য আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি, এইভাবে ভোট করবেন না, তার চেয়ে বরং ভোট বন্ধ করে দিন। সাধারণ মানুষকে বলবেন ভোট দিতে আসতে, আর বি.জে.পি. বোমাবাজি করবে, সি.পি.এম. বোমাবাজি করবে আর.এস.পি. বোমাবাজি করবে। এটা চলতে পারে না। গতকাল যাদের অ্যারেস্ট করা হয়েছিল, সি.পি.এম. এর ছেলেদের ছেড়ে দেওয়া হয়েছে, আর.এস.পি.'র ছেলেদের ছেড়ে দেওয়া হয়েছে, বি.জে.পি.'র কয়েকজন এখনও আটক আছে। বি.জে.পি. এবং সি.পি.এম. পরিকল্পনা মাফিক নির্বাচনটাকে প্রহসনে পরিণত করল। আমরা জানি না কি রেজাল্ট হবে, আজকে গণনা হচ্ছে। সেখানে মাত্র ৩৪% মানুষ ভোট দেবার সুযোগ পেয়েছেন। এর থেকেই বোঝা যাচ্ছে যে, সেখানে কি ধরনের সন্ত্রাস কায়েম করা হয়েছিল। এই হচ্ছে একটা উপনির্বাচনের চিত্র। নির্বাচনের নামে প্রহসন হচ্ছে। ইতিপূর্বে আমরা বিগত লোকসভা নির্বাচনের সময়েও এই জিনিস দেখেছি। প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী প্রিয়রঞ্জন দাস মুন্সির নির্বাচনে বোমাবাজি করা হয়েছিল, সন্ত্রাস কায়েম করা হয়েছিল এবং সে সময়ও নির্বাচন প্রহসনে পরিণত হয়েছিল। তাই আমি পুলিশমন্ত্রীকে অনুরোধ করছি, প্রশাসনিক সাহায্যে নির্বাচন বার বার প্রহসনে পরিণত করবেন না।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের বিভিন্ন মফস্বল জেলাগুলিতে বর্তমানে অ্যান্টি-র‍্যাবিস ইঞ্জেকশন একদম পাওয়া যাচ্ছে না। আবার কলকাতার পাস্তুর ইন্সটিটিউট থেকে ঐ ওষুধের ফুল কোর্স দেওয়া হচ্ছে না, অর্ধেক কোর্স পাঠিয়ে দেওয়া হচ্ছে এবং যেটুকু যাচ্ছে সেটুকুও রাখার উপযুক্ত ব্যবস্থা না থাকার জন্য নস্ট হয়ে যাচ্ছে। ফলে আমাদের পুরুলিয়া জেলার এবং উত্তরবঙ্গের বেশ কিছু জেলার কুকুরে কামড়ানো রুগিরা ওষুধ পাচ্ছে না, তাদের চিকিৎসা হচ্ছে না। তাই আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি অবিলম্বে দূরের—মফস্বলের—জেলাগুলিতে অ্যান্টি-র‍্যাবিস ভ্যাকসিন পর্যাপ্ত পরিমাণে পাঠাবার ব্যবস্থা করুন।

**শ্রী সৌগত রায় :** স্যার, এই বিধানসভায় এর আগে দূরদর্শনের সেকেন্ড চ্যানেল চাই, দূরদর্শনের প্রোগ্রামে রাজীব দর্শন হচ্ছে ইত্যাদি কথা বলে শাসক দলের সদস্যারা অনেক অভিযোগ করেছেন। আমরা সেগুলি শুনেছি। আজকে কেন্দ্রে শাসক দলের বন্ধু সরকারের আমলে দূরদর্শনে কি অবস্থা হয়ে দাঁড়িয়েছে সে ব্যাপারে আমি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। সেদিন আমাদের তথ্য মন্ত্রী বুদ্ধদেববাবু বলেছেন যে, তিনি দূরদর্শন এবং এ আই আর-এর নিউজ-সংশ্লিষ্ট মাঝে মাঝে চেয়ে পাঠান। আমি আশা করব তিনি আবার চেয়ে পাঠাবেন এবং বিষয়টির প্রতি কেন্দ্রীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করবেন। স্যার, কলকাতা দূরদর্শন কেন্দ্রের যিনি সব চেয়ে পুরনো সংবাদ-পাঠিকা, শ্রীমতী ছন্দা সেন—যে ঐতিহাসিক দিনে, বিধানসভার ইতিহাসে প্রথম যেদিন বিধানসভার অধিবেশন লাইভ টেলিকাস্ট হয়েছে সেদিন

যিনি কমেনট্রিতে ছিলেন—তাঁকে নিউজ পাঠ থেকে বাদ দেওয়া হয়েছে। তাঁর সঙ্গে ওখানে একজন অফিসার, নিউজ এডিটরের মতের মিল হচ্ছে না বলেই নাকি তাঁকে বাদ দেওয়া হচ্ছে। দীর্ঘ দিনের একজন অভিজ্ঞ সংবাদ-পাঠিকাকে বাদ দেওয়া হচ্ছে। এ নিয়ে সংবাদপত্রেও লেখা হয়েছে। তারপর আমরা লক্ষ করছি যে, অধিকাংশ দিনই কলকাতা দূরদর্শনের দ্বারা পশ্চিমবঙ্গ বিধানসভার প্রোসিডিংস ঠিকভাবে রিফ্লেকটেড হয় না। অথচ কলকাতা দূরদর্শনের স্থানীয় সংবাদে পশ্চিমবঙ্গ বিধানসভার প্রোসিডিংস রিফ্লেকটেড হওয়া উচিত। আমি উদাহরণ হিসাবে এখানে উল্লেখ করতে পারি যে, যেদিন মুখ্যমন্ত্রী হাউসে হলদিয়ার ব্যাপারে অ্যানাউন্সমেন্ট করলেন—খুবই গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত ঘোষণা করলেন—সেদিন দূরদর্শনের নিউজ বুলেটিনে সেটা ব্রডকাস্ট করা হয় নি। তারপর ধরুন যে দিন নতুন মন্ত্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র শপথ নিলেন, সেদিন সেটাও দূরদর্শনের নিউজ বুলেটিনে কভার করা হ'ল না। আবার আপনি স্যার, এই বিধানসভার ভেতরে ক্যামেরা অ্যালাউ করেছেন, অথচ যেদিন আমাদের এখানে পুলিশ বাজেট ছিল, যেটা সব চেয়ে গুরুত্বপূর্ণ আলোচনার দিন, সেদিন বিধানসভার ভেতরে এসে তাঁরা ছবি নিলেন না।

**মিঃ স্পিকার ঃ** আমি সেদিন অ্যালাউ করি নি, আমি অ্যালাউ করেছিলাম শুধু বাজেট পেশের দিন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এই কক্ষের বাইরে বিধানসভায় যে ঘটনাগুলি ঘটে সেগুলিও তাঁরা কভার করেন না। আমরা সেদিন রামকৃষ্ণ মিশন সেবা-প্রতিষ্ঠান নিয়ে মুখ্যমন্ত্রীর ঘরে অবস্থান করলাম, সেটা বিধানসভার কক্ষের মধ্যে নয়, সেটা তাঁরা কভার করতে পারতেন। আবার আগামী ১০ তারিখ আপনি ফাউন্ডেশন স্টোন লেয়িং প্রোগ্রাম এবং নতুন কক্ষের উদ্বোধন করবেন, আমার মনে হয় সে সময়ে যদি ঠিকভাবে দূরদর্শন কভার না করে, তাহলে বিধানসভার কোনও কিছুই কভার করা হবে না। দূরদর্শনে স্বশাসন চালু হতে চলেছে। কিন্তু স্বশাসন মানে কি? দু' একজন নিউজ এডিটর বা ব্যুরোক্রাটের স্বশাসন চালু হবে। আমরা সব সময় ফেয়ার এবং অবজেকটিভ নিউজ কভারেজ চাই। গুরুত্বপূর্ণ বিষয়গুলির কভারেজ অবশ্যই দিতে হবে। দিল্লি থেকে যেভাবে কভারেজ দেওয়া হয় সেইভাবে পশ্চিমবাংলা বিধানসভার প্রোসিডিংস যাতে দূরদর্শনের মাধ্যমে প্রচার করা হয় তার জন্য বিষয়টির প্রতি এই সভার আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। দিল্লি থেকে যেভাবে সদস্যদের নাম করে প্রচার করা হয় সেইভাবে প্রচার করার ওপর আমি জোর দিচ্ছি এবং শ্রীমতী ছন্দা সেনকে দূরদর্শনের নিউজ রিডারের কাজ থেকে বাদ দেওয়ার ঘটনার তীব্র প্রতিবাদ করছি।

[2-30—2-40 P.M.]

**শ্রী নিতাইচরণ আদক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এর আগে আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম এবং আজও পুনরায় সেই একই বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। গ্রামাঞ্চলে যে সমস্ত পি.ডব্লু.ডি-র রাস্তা আছে, যেমন, বাগনান ও.টি.আর রোড, বাগনান বাইনান গাইঘাটা রোড, বাগনান মানকুর বাকসী রোড, বাগনান আমতা রোড এবং বাগনান শ্যামপুর রোড, এই সমস্ত রাস্তার উপর জোর করে বে-আইনিভাবে দখল করে লোকেরা বাড়ি ঘর করেছে।

এরফলে রাস্তা দিয়ে চলা অসম্ভব হয়ে উঠেছে। যে সমস্ত গাছপালাগুলি লাগানো হয়েছিল সেই সমস্ত গাছপালাগুলি কেটে বাড়ি ঘর বানাচ্ছে, রাস্তা দখল করে নিচ্ছে। এই সমস্ত বিষয়ের প্রতি আমি এর আগেও মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম, এবারও করছি। এলাকায় ডিপার্টমেন্টের যাঁরা আছেন তাঁদের বহুবার বলা হয়েছে, কিন্তু তাঁরা কোনও ব্যবস্থা নেননি। এই সমস্ত জায়গা বে-আইনিভাবে দখল করে ৮।১০ হাজার টাকায় বিক্রি করছে। এর ফলে রাস্তায় একসিডেন্ট হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, এই সমস্ত বাড়ি ঘর যাতে মানুষেরা না বানাতে পারে সেইদিকে দৃষ্টি দিতে হবে আর যারা বাড়ি ঘর বানিয়েছে তা সমস্ত ভেঙে দিতে হবে, রাস্তা পরিষ্কার রাখতে হবে এবং গাছ যারা কাটছে তাদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নিতে হবে। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ বলে আমি মনে করছি। মাননীয় মন্ত্রী মহাশয় এই বিষয়টির প্রতি বিশেষভাবে নজর দেবেন বলে আমি আশা করছি।

**ডাঃ সুদীপ্ত রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের নির্বাচনগুলি যে প্রহসনে পরিণত হয়েছে—গতকাল হাওড়ার ২৯ নং ওয়ার্ডে যে বাই-ইলেকশন হয়ে গেল সেখানেই আর-একবার প্রমাণ পেলাম। এই ২০ নং ওয়ার্ডে স্বাধীনতার পর থেকে কংগ্রেস কোনওদিন হারেনি, সব সময় কংগ্রেস জিতেছে। গতকাল দেখলাম সকাল থেকে শয়ে শয়ে সি.পি.এমের কমরেড বাহিনী বুথগুলি দখল করে নিল, সাধারণ মানুষ বাড়ি থেকে বের হতে পারে নি। এবারে আবার নতুন উপদ্রব দেখলাম, সি.পি.এম ছাড়াও বি.জে.পি নামে আর একটি দল সেখানে সন্ত্রাস সৃষ্টি করতে আরম্ভ করে দিল। তাসত্ত্বেও ১১টার পর থেকে সাধারণ মানুষ কিছু ভোট দিতে আরম্ভ করলেন। তখন দেখতে পেলাম ব্যাপকভাবে সেখানে বোমাবাজি শুরু হয়ে গেল এবং এর ফলে মানুষকে আবার ঘরে ঢুকিয়ে দেওয়া হল। আমি আপনার মাধ্যমে আবেদন করছি, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনা। কারণ আগামী ২৭মে পশ্চিমবাংলার বিভিন্ন মিউনিসিপ্যালিটিগুলিতে যে নির্বাচন হবে এবং ১৭ জুন ক্যালকাটা কর্পোরেশনের যে নির্বাচন হবে সেখানে একই ঘটনার পুনরাবৃত্তি ঘটবে। তাই আমি আবেদন করব, মানুষকে ভোট দিতে দিন, ভোট দেবার তাদের নৈতিক দায়িত্ব, এইভাবে গণতন্ত্রকে হত্যা করবেন না। মানুষের যে গণতান্ত্রিক অধিকার সেই অধিকারকে নষ্ট করে দিয়েছে সি.পি.এমের এই ক্যাডার বাহিনী আর বি.জে.পি-র এই সন্ত্রাস বাহিনী। এরাই গণতান্ত্রিক আবহাওয়াকে নস্ট করে দিচ্ছে। সুতরাং পশ্চিমবঙ্গকে রুমানিয়া হতে দেবেন না, ভোট দেবার অধিকারকে নস্ট করতে দেবেন না। আগামী ১৭ জুন কলকাতা কর্পোরেশনের যে নির্বাচন হবে সেই নির্বাচনে যাতে সাধারণ মানুষ ভোট দিতে পারেন তার ব্যবস্থা করুন।

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতায় প্রায় ৫ হাজার রেশন শপ সরকার কর্তৃক স্বীকৃত রয়েছে। কিন্তু সরকারের যে ন্যুনতম মাহিনা কর্মচারিদের জন্য ধার্য করা আছে সেই ন্যুনতম মাহিনাও এই সমস্ত রেশন শপের মালিকরা তাদের কর্মচারিদের দেয়না। বেশিরভাগ কর্মচারীকে ১০।১১ টাকার বেশি রোজ দেয় না। এমন কি সপ্তাহে যে একদিন ছুটি থাকে সেই ছুটির দিনের মাহিনাও কেটে দেয়। কলকাতায় ৫ হাজার এবং রুর‍্যাল বা মিউনিসিপ্যালিটিগুলিতে

আরও ১৫ হাজার শপ আছে। এই ১৫ আর ৫ এ ২০ হাজার শপের ৪০ হাজার কর্মচারী না খেয়ে দিন কাটাচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে এই রেশন শপের কর্মচারিদের শপ অ্যান্ড এস্টাবলিশমেন্ট অ্যাক্ট অনুসারে ন্যুনতম মাইনে দিতে বাধ্য করা হোক। তা না হলে এই ৪০ হাজার মানুষ আবার বেকার হবে। এদের অবস্থা অত্যন্ত সঙ্গীন হয়ে উঠবে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীকে অনুরোধ করছি শপ অ্যান্ড এস্টাবলিশমেন্ট অ্যাক্ট আইন অনুসারে তিনি তাদের মাইনে দিতে বাধ্য করুন।

**শ্রী অমর ব্যানার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। লেবার বাজেটের দিন একটি দুঃখজনক ঘটনার জন্য বলা হয় নি। আমার বক্তব্যের পয়েন্ট হল আমার এলাকায় লুডলো জুট মিল—পশ্চিমবঙ্গের অন্য কয়েকটি জুট মিলের মতো, যেমন গোন্দল পাড়া, ভদ্রেশ্বর—মালিকরা মিল কম্পাউন্ডের ভিতরে কন্ট্রাকটর বেসিসে একটা করে ছোট ছোট ইউনিট চালাচ্ছে। সেই ইউনিটগুলির জন্য তারা মিলের মেন স্ট্রিম থেকে র মেটিরিয়েলস তারপর রং সব নিয়ে জুট কারপেট তৈরি করছে। করুক, তাতে আমাদের কোনও আপত্তি নেই, কিন্তু প্রশ্ন হচ্ছে মেন স্ট্রিমের সমস্ত মেটিরিয়েলস ব্যবহার করবে কিন্তু শ্রমিকদের প্রচন্ডভাবে প্রেরণ করবে? যেখানে আজকে জুট মিলের মজুরি হচ্ছে ৫৫.৮৬ পয়সা, সেখানে কন্ট্রাকটর লেবারের মাধ্যমে সেই সময়কার শ্রমিকদের ১২ টাকা, সাড়ে ১২ টাকা বড় জোর ১৩ টাকায় ১০ থেকে ১২ ঘন্টা লেবারদের পরিশ্রম করতে হচ্ছে। এইরকম সামান্য টাকা তাদের পেমেন্ট করা হচ্ছে। স্যার, সমস্ত ইউনিয়নের মধ্যে সরকারি ইউনিয়ন সিটু সবচেয়ে বড় ইউনিয়ন, তারা মালিকদের সঙ্গে সহযোগিতা করে শ্রমিকদের দাস সুলভ পরিশ্রম করাচ্ছেন। এটাতে শুধু শ্রমিকদের বঞ্চনা করা হচ্ছে না, এতে সরকারকেও বঞ্চনা করা হচ্ছে। সরকারকে ঠকানো হচ্ছে। মেন স্ট্রিমের যে প্রফিট হচ্ছে সেটাকে কন্ট্রাকটার লেবার ইউনিয়নের মধ্যে ঢুকিয়ে ইনকাম ট্যাক্স ফাঁকি দেওয়া হচ্ছে। এ বিষয়ে সরকারকে সচেতন হতে হবে। ছোট জুটমিলগুলিকে শেষ করার জন্য বড় জুট মিলগুলি ইউনাইটেড হয়েছে এবং সমস্ত বড় জুট মিলের কমপাউন্ড, প্রেমিসেসের ভিতরে এইরকম কন্ট্রাক্ট বেসিসে ছোট ছোট ইউনিট তৈরি হচ্ছে এবং এমন করা হচ্ছে তাতে শ্রমিকরা লড়াই করার মানসিকতা হারিয়ে ফেলছে। মাননীয় শ্রম মন্ত্রীকে জানাই যে, সমান মজুরি দিয়ে ১০ থেকে ১২ ঘন্টা পরিশ্রম করানো হচ্ছে এবং মালিকরা ঐ ইউনিটের নামে মুনাফা লোটবার চেষ্টা করছে। সেজন্য আমি সরকারকে সচেতন হবার জন্য আবেদন জানাচ্ছি।

**মিঃ স্পিকারঃ** মিঃ সুহৃদ বসুমল্লিক, আপনার মেনশন হবে না। আপনি বলেছেন মেনসন ক্রাইসিস অফ লেফট ফ্রন্ট গভর্নমেন্ট, এর মানে কি? নট অ্যালাউড ঃ

## ZERO HOUR

[2-40—2-10 P.M.]

**শ্রী অশোক ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ

বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হল, ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম যেভাবে উর্দ্ধমুখি হচ্ছে তাতে মানুষ আতঙ্কিত। এর উপর ১লা মে, যে দিনটিকে আমরা শ্রমিক দিবস হিসাবে পালন করছিলাম উৎসাহ-উদ্দীপনার সঙ্গে, ঠিক সেই মুহুর্তে পশ্চিমবঙ্গ সরকার ১লা মে থেকে গমের দাম কিলোপ্রতি ৩৩ পয়সা বাড়িয়ে দিলেন। এতটা দাম বাড়ানোর দৃষ্টান্ত অতীতে কোনও দিন ঘটেনি। দাম তো বাড়িয়েছেনই, তার উপর প্রতিটি রেশনের দোকান থেকে নিকৃষ্ট ধরনের গম ও চাল দেওয়া হচ্ছে। দেখা যাচ্ছে, পশ্চিমবঙ্গে রেশনিং ব্যবস্থা ভেঙ্গে পড়েছে, অথচ খাদ্যমন্ত্রী বলছেন যে, আই.এন.টি.ইউ.সি. কর্মচারিদের ধর্মঘটের ফলে এফ.সি.আই.-এর গুদাম থেকে সাপ্লাই করা যাচ্ছে না। কিন্তু আজকের সংবাদপত্রে আই.এন.টি.ইউ.সির সভাপতি বলেছেন যে, তাঁরা ধর্মঘট করছেন না। কাজেই মিথ্যা, অসত্য বিবৃতি দিয়ে তিনি এই হাউসকে বিভ্রান্ত করেছেন, পশ্চিমবাংলার মানুষকে বিভ্রান্ত করেছেন। খাদ্যমন্ত্রীকে বলছি, কেন্দ্রে যে মুহুর্তে আপনাদের বন্ধু সরকার বসেছেন সেই মুহূর্ত থেকে আপনারা তাদের অকসিজেনের কাজ করছেন, কারণ একদিকে সি.পি.এম. এবং বি.জে.পি-র অক্সিজেন ও স্যালাইন নিয়ে ঐ বন্ধু সরকার চলছে। যেখানে জনবিরোধী বন্ধু সরকারের জন্য নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম দিনের পর দিন বেড়ে যাচ্ছে, মানুষজন সেসব যখন কিনতে পারছেন না, তখন প্রতি কেজি গমের দাম ৩৩ পয়সা বাড়িয়ে দিলেন! কাজেই আমি খাদ্যমন্ত্রীর বিবৃতি দাবি করছি। এইজন্য দাবি করছি, তিনি অসত্য বিবৃতি বিধানসভায় দিয়েছেন যে, আই.এন.টি.ইউ.সির ধর্মঘটের ফলে খাদ্য সামগ্রী রেশনের দোকানগুলিতে সাপ্লাই দিতে পারছেন না, অথচ আই.এন.টি.ইউ.সির সভাপতি বলছেন যে, ধর্মঘট হয়নি। এই অবস্থায় রেশনিং ব্যবস্থা বিপর্যস্ত হয়েছে কেন, নিকৃষ্ট ধরনের চা ও গম রেশন দোকানগুলির মাধ্যমে দেওয়া হচ্ছে কেন, সেটা জানাতে আমি খাদ্যমন্ত্রীর কাছে বিবৃতি দাবি করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বনমন্ত্রী এবং সাথে সাথে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি ২৩শে এপ্রিল আলিপুরদুয়ার মহকুমার চিলাপাতা ডিভিসনে চিলাপাতা রেঞ্জে ৬৪ হাজার ভোল্টের বিদ্যুৎবাহী তার লেগে একটি বুনো হাতী মারা গেছে। সেখানে বিদ্যুতের যে তার গেছে সেটা বনের উপর দিয়ে গেছে। ঐ বিদ্যুতের তার যখন বসানো হয়েছিল তখন বুনো হাতী কর্মচারিদের তাড়া করেছিল এবং সেইজন্য তারা ঐ জায়গায় বিদ্যুতের তারগুলি নিচু করে টাঙিয়ে চলে যান যার ফলে গত ২৩শে এপ্রিল ঐ বুনো হাতীটি শুঁড় দিয়ে ছোঁয়ার সঙ্গে সঙ্গে মারা যায়। গতকাল পর্যন্ত খবর, সেই তার উঁচু করবার ব্যবস্থা আজ পর্যন্ত নেওয়া হয়নি। আমার আশঙ্কা, যদি ঐ তার অবিলম্বে উঁচু করা না হয় তাহলে অনেক বুনো হাতী মারা যাবে। বন দপ্তর এবং পরিবেশ দপ্তর যখন বুনো হাতী রক্ষার চেষ্টা করছেন তখন বুনো হাতী এইভাবে মারা যাবে ঐ জায়গায় সিকিউরিটি ফোর্স থাকা সত্ত্বেও চোরেরা ঐ হাতীটির একটি দাঁত কেটে নিয়ে যায় যার মূল্য ১০ হাজার টাকা হবে। আর একটি দাঁত এখনও পর্যন্ত আছে বলে জানি, তবে এখন সেটার কি হয়েছে জানা নেই। আমার দাবি, অবিলম্বে সেই ইলেকট্রিক তার যেটি ৬৪ হাজার ভোল্টের সেটা উঁচু করবার ব্যবস্থা করা হোক এবং যে সমস্ত দুর্নীতিগ্রস্ত কর্মচারী ঐ ব্যাপারে যুক্ত আছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হোক। এমনিতেই হাতীর সংখ্যা কমে যাচ্ছে, কাজেই আর যাতে হাতী মারা না পড়ে তার জন্য বন এবং বিদ্যুৎ দপ্তর যুক্তভাবে

ব্যবস্থা নেবেন, এই বলে বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, আজকে কলকাতার এসপ্লানেড ইস্টে স্কুল শিক্ষকরা আইন অমান্য করছেন। তাঁদের ৬৫ বছর চাকরি করার দীর্ঘদিনের যে অর্জিত অধিকার তা এই সরকার ছিনিয়ে নিয়ে ৬০ বছর করছেন, এই অর্জিত অধিকারকে ছিনিয়ে নেবার বিরুদ্ধে আজকে তাঁরা আইন অমান্য করছেন। এই আইন অমান্যে সি.পি.আই., আর.এস.পি. এবং ফরোয়ার্ড ব্লকের সংগঠনগুলো আছে। তাঁরা আজকে প্রকাশ্যে প্রতিবাদ জানাচ্ছেন। সি.পি.আই., ফরোয়ার্ড ব্লক'এর সংগঠনগুলোও এই আইন অমান্য আন্দোলনের সমর্থন জানাবার জন্য উপস্থিত হবেন। সংবাদপত্রে এঁদের সমর্থনের ব্যাপারে হেড লাইনে প্রকাশিত হয়েছে। পশ্চিমবাংলার শিক্ষক সমাজকে বিক্ষুব্ধ করে শিক্ষার অগ্রগতি কখনও হতে পারে না। আজকে আমরা জানি এই আইন অমান্যে এ.বি.টি.এ.'র বহু শিক্ষক সামিল হচ্ছেন। এ.বি.টি.এ.'র শিক্ষকরা যেহেতু সরাসরি সামনে আসতে পারছেন না তাই তাঁরা অন্যভাবে সমর্থন জানাচ্ছেন। এই অবস্থায় আমি সরকারের কাছে প্রস্তাব দিতে চাইছি, সরকার যেখানে বলেন যে রাইটার্স বিল্ডিংস থেকে প্রশাসন পরিচালনা করেন না, শিক্ষকদের সঙ্গে আলোচনায় বসে তাঁদের মতামত নিয়ে নীতি নির্ধারণ করেন, তাহলে এই ক্ষেত্রে, শিক্ষকদের ক্ষেত্রে কেন তার ব্যতিক্রম হবে? আজকে সমগ্র পশ্চিমবঙ্গের শিক্ষক সমাজ যেভাবে প্রতিবাদে সামিল হচ্ছেন, এই অবস্থাতে তাঁদের মতামতকে উপেক্ষা করে সরকার কেন এটাকে প্রেস্টিজ ইস্যু করছেন? পশ্চিমবঙ্গের শিক্ষক সংগঠনগুলির মতামতের ভিত্তিতে, গণতান্ত্রিক রীতিনীতির ভিত্তিতে সরকার তাঁদের সিদ্ধান্তকে পুনর্বিবেচনা করুন—আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে এই দাবি জানাচ্ছি।

**শ্রী গৌরহরি আদক ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি একটি মর্মান্তিক এবং দুঃখপূর্ণ ঘটনার কথা আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি। গত ৪ তারিখে শেখ ওসমান আলি নামে একজন দুস্থ মুসলমানকে ডাকাতি করে সন্দেহে থানার হাজিরা দেবার নাম করে শ্যামপুকুর থানার ও.সি. অ্যারেস্ট করেছে এবং অ্যারেস্ট করার পর ঐ রাত্রিতে তাকে ভীষণ মারপিঠ করা হয়। সারারাত্রি অত্যাচারের মধ্যে কাটানোর পর ৫ তারিখে আবার মারধোর করা হয় এবং জঘন্য ভাবে অত্যাচার করা হয়। ৫ তারিখে তাকে নিয়ে বিভিন্ন জায়গায় গিয়ে রেড করা হয়, কিন্তু কিছুই পাওয়া যায়। রাত্রিতে তাকে আবার প্রচন্ডভাবে মারধোর করার ফলে অজ্ঞান হয়ে পড়ে। তারপর তাকে কমলপুর হাসপাতালে নিয়ে যাওয়া হয়, কিন্তু ওসমান আলি মারা যায়। সে মারা যাবার পর দোষটা এড়াবার জন্য ভোর সাড়ে চারটায় উলুবেড়িয়ায় গিয়ে পৌছান। সাড়ে ৪ ঘন্টা পরে উলুবেড়িয়াতে পৌছলে পরে ডাক্তার তাকে পরীক্ষা করে বললেন যে ব্রট ডেথ। এটা ব্রট ডেথ হিসাবে চিহ্নিত করে ওখানে পড়ে আছে। আজকে তার পোস্টমর্টেম করা হবে। আমি সি আই এবং এস ডি পি ওর সঙ্গে শনিবার থানায় বসে আলোচনা করেছিলাম। শুক্রবার ভোর রাতে মারা গেল তার বাড়িতে কোনও খবর দেওয়া হয় নি। ও.সি. কারচুপি করে এই সব কাজ করেছেন। সি আই এবং এস ডি পি ও ওখানে গিয়েছিলেন। আমরা সেখানে গিয়ে দেখলাম যে, বাড়ির লোকেরা এসে কান্নার রোল তুলেছে। বাড়ির প্রত্যেকে ছেলে, মেয়ে, বৌ ওখানে এসে পৌছেছিল। ওই

ও.সির দোষে এই ঘটনা ঘটল। ওই ও.সি.র নামও আমি জানাচ্ছি—তার নাম হচ্ছে বিষ্ণুপদ মাইতি। অবিলম্বে উলুবেড়িয়ার ওই ও.সিকে সাসপেন্ড করা হোক।

[2-50—3-00 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিচারকরা আজ বিচারের দাবিতে সিটি সিভিল কোর্টে ধর্মঘট করছেন। সারা পশ্চিমবঙ্গে সমস্ত বিচারকরা প্রশাসনের জন্য ধর্মঘট করছেন। ইতিহাসে এই প্রথম সারা পশ্চিমবঙ্গের জাজরা আদালত চত্বরে প্রশাসনের দাবিতে ধর্মঘট করছেন। এই জিনিস কোনওদিনই হয় নি। আজকে বামফ্রন্ট সরকারের আমলে এই প্রথম ঘটল যে বিচারকরা ধর্মঘট করলেন। একদিন পিছিয়ে যাওয়া মানে হাজার হাজার মামলা পিছিয়ে গেল। ৬ মাস পিছিয়ে যাওয়া মানে লিটিগান্ট পাবলিকরা বিচার পাবে না। আমি আপনার মাধ্যমে অনুরোধ করব মাননীয় মন্ত্রীকে তিনি যাতে ওখানে গিয়ে তাদের দাবি-দাওয়া একটু সহানুভূতির সঙ্গে শুনুন। কিছুদিন আগে মাননীয় মন্ত্রী কায়ুম সাহেব বললেন যে তাদের দাবি দাওয়া সম্বন্ধে আলোচনা করা হয়েছে এবং ডেফার্ড হয়ে গেছে। কিন্তু আজকে দেখলাম তাদের প্রস্তাবিত যে ৭ তারিখে ধর্মঘট করার কথা ছিল তার কোনও পরিবর্তন হয় নি। এটা একটা প্রেস্টিজ ইস্যু না করে মাননীয় মন্ত্রী এই ব্যাপারটা সহানুভূতির সঙ্গে বিষয়টা দেখুন।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি নীতিগত প্রশ্ন সারা পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের কাছে রাখতে চাই। বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে শাসন চালাচ্ছে। বামপন্থী দল মিলিতভাবে সরকার চালাচ্ছে। একই নীতিতে অবিচলিত থাকবে, একই পথে প্রচারে থাকবেন, একই পদ্ধতিতে অবিচল থাকবেন। কিন্তু প্রশ্ন হচ্ছে বামফ্রন্টের জন্য শরিক নেতারা বলেছেন যে বামফ্রন্টের সি পি এম পার্টি রিগিং ছাড়া জিতে আসতে পারেনা। সি পি এমের আরেক শরিক দল বলেছে যে, সরকারের যে ঘোষিত নীতি তার বিরুদ্ধে আইন অমান্য করবে। আজকে বামফ্রন্ট সরকারের বিভিন্ন শরিকদল বিভিন্ন রকম কথা বলছেন। আজকে সি পি আই আইন অমান্য করছেন। আর এস পি আগামী দিনে আইন অমান্য করবে। সরকারের একটি ঘোষিত নীতি তার বিরুদ্ধে আইন অমান্য আন্দোলন করবেন। ফরোয়ার্ড ব্লকের নেতারা বলেছেন সি পি এম আমাদের শরিক হয়ে অন্য পথ ধরেছেন। তারা রিগিং ছাড়া জয়যুক্ত হতে পারে না। সুতরাং আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভার কাছে এই বামফ্রন্ট শরিকদলের মধ্যে যে মত পার্থক্য তার নীতিগত কারণটা কি জানতে চাই।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আজকে সি.পি.আই. আসেনি, সভায় কোনও সি.পি.আই. বিধায়ক এই মুহূর্তে উপস্থিত নেই। এখন একজন সদস্য উপস্থিত হয়েছেন। আমরা যেটা দেখছি যে শিক্ষক এবং শিক্ষাকর্মচারিদের ৬০ থেকে ৬৫ বছরের প্রশ্ন নিয়ে সভায় বহুবার আলোচিত হলেও সরকার বারংবার এই বিষয়টিকে একতরফাভাবে সি.পি.এম. দল তাদের সিদ্ধান্তকে শিক্ষকদের উপর চাপিয়ে দিচ্ছেন। আমার দাবি এই প্রশ্নের ব্যাপারে একটা গণভোট নেবার ব্যবস্থা হোক, শিক্ষকদের মধ্যে থেকে যে তারা ৬০ থেকে ৬৫ বছরের মধ্যে কোনওটাকে তারা মেনে নিচ্ছেন? অর্থাৎ কোনও বিষয়টাকে তারা মেনে নিচ্ছেন। আজকে সি.পি.আই. ও

আর.এস.পি. দল আইন অমান্য করছেন, ১০ তারিখে জয়েন্ট অ্যাকশন কমিটির প্রতিবাদ সভা, এইসব কিছু থেকে একটা সত্য প্রমাণিত হয়েছে শিক্ষকদের অধিকাংশই ওরা চাইছেন ৬০-র পরিবর্তে ৬৫ বছরে অবসরের বয়কো হোক। কিন্তু মুখ্যমন্ত্রীর ঔদ্ধত্য, সি.পি.এম.-র ঔদ্ধত্য এমন জায়গায় পৌচেছে যে তারা বিষয়টিকে নিয়ে কোনও রকম সহানুভূতি কোনও রকম গুরুত্ব দিয়ে বিবেচনা করার প্রয়োজন মনে করেন না। আমি তাই মনে করি শিক্ষকদের বিরোধিতা করবার এই যে নীতি অন্যতম শরিক দল হিসাবে সি.পি.এম. দল যে শিক্ষকদের হতাশ রাজনীতিতে নামিয়েছেন সেইদিক থেকে আমাদের সকলের সঙ্ঘবদ্ধভাবে প্রতিবাদ করা উচিত। এবং সি.পি.আই., আর.এস.পি., ফরোয়ার্ড ব্লক-র আন্দোলনকে কংগ্রেস দল সম্পূর্ণভাবে সমর্থন করছে ও এই আন্দোলনকে আমাদের দলের পক্ষ থেকে সমর্থনের কথা ঘোষণা করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনাকে উল্লেখ করি যে বাংলায় একটা কথা আছে রাজায় রাজায় যুদ্ধ হয় উলুখাগড়ার প্রাণ যায়। আজকে আমাদের কংগ্রেস দলের লোকেদের যে অবস্থা দাঁড়িয়েছে সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের দুই পা—একটা হচ্ছে বি.জে.পি. আর একটা হচ্ছে সি.পি.এম.। আজকে তারা মারামারি করছে আর কংগ্রেসের লোকেরা মার খাচ্ছে। এখানে বিধায়ক মৃত্যুঞ্জয় ব্যানার্জি বলেছেন কাল তার বিধানসভা কেন্দ্রে ২৯ নম্বর ওয়ার্ডে কর্পোরেশনের উপ-নির্বাচন ছিল, সেখানে মল্লিক ফটকের পি. কে. ব্যানার্জি রোডে বি.জে.পি. এবং সি.পি.এম দলের মধ্যে সংঘর্ষ হল তাতে উভয় পক্ষ বোমা ফাটাল, কিন্তু সেখানে একটা কংগ্রেসের অফিস ছিল, বুথ ক্যাম্প ছিল, সেটা ভেঙে দেওয়া হল। আজকে এই ২৯ নম্বর ওয়ার্ডে আর.এস.পি. ওখানে ফ্যাকটার নয়, এখানে যেটা ফ্যাকটার হচ্ছে, সেটা হচ্ছে, সি.পি.এম. জানান দিচ্ছে আগামী ২৭ তারিখে অর্থাৎ ২৭শে মে পৌরসভার নির্বাচন এবং ১৭ই জুন কলকাতার পৌরসভার নির্বাচন, সেই নির্বাচনগুলিকে তারা কিভাবে করতে চায়। আমি আগেও আবেদন করেছি মুখ্যমন্ত্রীর কাছে আপনার নির্বাচনগুলিকে অন্তত শান্তিপূর্ণভাবে করুন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় স্পিকার মহাশয় বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আগামীকাল থেকে ৪ দিনের জন্য সারা ভারতবর্ষের তেল শিল্পের সঙ্গে যুক্ত পেট্রোলিয়াম শিল্পের সঙ্গে যুক্ত অফিসাররা ধর্মঘট করছেন—আগামীকাল থেকে এই ধর্মঘট শুরু হবে। প্রায় ৩৬ হাজার ইঞ্জিনীয়ার, অফিসার সব মিলিয়ে তারা ধর্মঘটের সামিল হবেন। অয়েল ইন্ডিয়া, ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন, ভারত পেট্রোলিয়াম কর্পোরেশন, হিন্দুস্থান পেট্রোলিয়াম কর্পোরেশন, ও.এন.জি.সি. তাদের সঙ্গে যুক্ত এই অফিসাররা ধর্মঘটে অংশ গ্রহণ করছেন। কিন্তু এই ধর্মঘট হওয়ার ফলে যে পরিস্থিতিটা সবচেয়ে ভয়াবহ হবে সেটা হচ্ছে পেট্রোলিয়াম জাত সমস্ত দ্রব্যাদি সরবরাহ বন্ধ হবে। আমাদের রাজ্যে পেট্রল, ডিজেল, কেরোসিন সরবরাহের ক্ষতিগ্রস্ত হবে। হলদিয়া রিফাইনারি বন্ধ হয়ে যাবে। তার ফলে আমাদের গোটা পূর্বাঞ্চলে বা পশ্চিমবাংলায় তৈল সরবরাহ বন্ধ হয়ে যাবে। আমি তাই এই ব্যাপারে রাজ্যের মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি এই ব্যাপারটি হস্তক্ষেপ করার জন্য।

**শ্রী নটবর বাগদী ঃ** মিঃ স্পিকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় কৃষি

মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া এবং পুরুলিয়া জেলায় কিছু এলাকায় বেআইনিভাবে পোস্ত চাষের ব্যবস্থা করা হয়েছে। ঘটনাটা এখানে যেটা দাঁড়িয়েছে এটা অত্যন্ত অর্থকরী ফসল, কিন্তু সেন্ট্রাল গভর্নমেন্ট আইনত চাষীদেরকে বঞ্চিত করছে এই পোস্ত চাষের জন্য চাষীদেরকে লাইসেন্স না দিয়ে। পশ্চিমবাংলায় হচ্ছে সবচেয়ে ভাল মার্কেট পোস্ত চাষের পক্ষে, এখানে পোস্ত লোকেরা ৮০ টাকা, ৯০ টাকা দিয়ে কেনে। আমার কৃষি মন্ত্রীর কাছে আবেদন যে অবিলম্বে কৃষক দিগের প্রতি আইনত ব্যবস্থা নেওয়া হোক, এই কথা আমি আপনার মাধ্যমে রাখছি।

[3-00—3-30 P.M.] (including adjournment)

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** স্যার এর আগে হাওড়ার মাননীয় সদস্য বলছেন। স্যার গত কাল হাওড়ার বুকের ওপর দিয়ে ২৯ নম্বর ওয়ার্ডে যে ইলেকশন হল, সেখানে সন্ত্রাস চলল। এটা খুবই উদ্বেগের ব্যাপার। একটিমাত্র ওয়ার্ডে ইলেকশন হল সেটুকুতেও পুলিশ কন্ট্রোল করতে পারছে না। এটা খুবই দুঃখের কথা। দুটো পার্টি এতে কংগ্রেস যুক্ত ছিল না। একটা নতুন পার্টি—বি.জে.পি. এরাও সন্ত্রাস চালাচ্ছে আর সি.পি.এম. তো করছেই। আমার বক্তব্য যেটা, সেটা হচ্ছে, একটামাত্র ওয়ার্ডে ইলেকশন হল, সেখানে কংগ্রেস জিতল কি হারল সেটা বড় কথা নয়। কিন্তু যে ভাবে কাল সন্ত্রাসের রাজত্ব চালিয়েছে এবং সেটা পুলিশের কন্ট্রোলের বাইরে। এতে পশ্চিমবঙ্গের মানুষের মনে ভীতির সঞ্চার হয়েছে এবং উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে। এখানে কে জিতল কে হারল সেটা বড় কথা নয়। বড় কথা হচ্ছে শান্তি-শৃঙ্খলা বজায় রাখা এবং এর জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, আমরা আবার ৩-৩০ মিঃ এর সময় মিলিত হব।

(At this stage the House was adjourned till 3-30 P.M.)

(After adjournment)

[3-30—3-40 P.M.]

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পিকার, স্যার, আপনি জেনে আনন্দিত হবেন যে গতকাল হাওড়াতে যে উপ-নির্বাচন হয়েছে তার ফলে বামপন্থী প্রার্থী সেখানে নির্বাচিত হয়েছে। এবারে মারাত্মক বিষয় যেটা সেটা হচ্ছে কংগ্রেস সেখানে বড় পার্টি, কিন্তু কংগ্রেস সেখানে তৃতীয় শক্তি হয়েছে, বি.জে.পি সেখানে দ্বিতীয় শক্তি হয়েছে। মানুষের কাছে কংগ্রেসের প্রচারের ফলে বি.জে.পি.কে মানুষ ভোট দিয়েছে। এটা একটা মারাত্মক ঘটনা। সেই কারণে বলছি বামপন্থী জিতছে, জিতবে সমস্ত মিউনিসিপ্যালিটিতে ক্যালকাটা কর্পোরেশন কিন্তু কংগ্রেসিরা বি.জে.পি'র সঙ্গে পশ্চিমবঙ্গে যেভাবে মাখামাখি করে চলছে তাতে কংগ্রেস নিঃশেষ হয়ে যাবে হাওড়ার ঘটনা ওদের এই শিক্ষাই দেয়।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, বি.জে.পি'র সঙ্গে হাত মিলিয়েছে সি পি এম কংগ্রেসকে নিশ্চিহ্ন করার জন্য।

## Voting on Demand for Grants

**Mr. Speaker :** Now, discussion on Demand Nos. 59, 60, 62 and 63.

### Demand No. 59

**Mr. Speaker :** There are four cut motions to Demand No. 59. All the cut motions are in order and taken as moved as follows.

| | |
|---|---|
| **Shri Apurbalal Majumdar**<br>**Shri Sultan Ahmed**<br>**Shri Debaprasad Sarkar** | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

### Demand No. 60

**Mr. Speaker :** There are four cut motions to Demand No. 60. All the cut motions are in order and taken as moved as follows.

| | |
|---|---|
| **Shri Saugata Roy**<br>**Shri Apurbalal Majumdar**<br>**Shri Sultan Ahmed**<br>**Shri Deba Prasad Sarkar** | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

### Demand No. 62

**Mr. Speaker :** There are four cut motions to Demand No. 62. All the cut motions are in order and taken as moved as follows.

| | |
|---|---|
| **Shri Saugata Roy**<br>**Shri Apurbalal Majumdar**<br>**Shri Amar Banerjee**<br>**Shri Deba Prasad Sarkar** | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

### Demand No. 63

**Mr. Speaker :** There is one cut motion to Demand No. 63. The cut motion is in order and taken as moved as follows.

**Shri Sultan Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বিনয়বাবু পশ্চিমবঙ্গ সরকারের গ্রাম উন্নয়ন বিভাগ এবং পঞ্চায়েত বিভাগের ব্যয়-বরাদ্দ সভায় পেশ করেছেন, তা নিয়ে বিতর্ক শুরু হল। সারা পশ্চিমবঙ্গে যেটা সবচেয়ে আলোচিত বিষয় আজকের দিনে এবং সারা ভারতবর্ষের ক্ষেত্রে এই রাজ্যের সরকার যে বিষয় নিয়ে খুব গর্ব বোধ করেন সেই পঞ্চায়েত দপ্তরের দায়িত্বে বিনয়বাবু রয়েছেন। গ্রাম উন্নয়নের ব্যাপারে উনি বলেছেন আমরা পশ্চিমবঙ্গে

এমন একটা মডেল তৈরি করেছি যা ভারতবর্ষের প্রতিটি রাজ্যে অনুসৃত হতে পারে এবং আপনাদের নেতা প্রাক্তন প্রধানমন্ত্রী—আমাদের নেতা ওঁদের ভাষায় রাজীব গান্ধী—আমাদের সার্টিফিকেট দিয়েছেন এবং সেই সার্টিফিকেটটি ভরসা করে আগামী দিনে আমরা এগিয়ে যাব। এই জায়গায় দাঁড়িয়ে আমরা বিতর্ক শুরু করি এবং বিতর্ক শুরু করতে গিয়ে এই হাউসের সবচেয়ে বিদগ্ধ মানুষ প্রবীণ ব্যক্তি যাঁর ব্যক্তি নিষ্ঠা সততা সম্বন্ধে কোনও প্রশ্ন ওঠে না তাঁকে প্রশ্ন করতে ইচ্ছা আগে যে পশ্চিমবঙ্গের ৩৪১ টা ব্লকে ৩৮ হাজার গ্রামে যে বৃহৎ ৬৫ হাজার পঞ্চায়েত সদস্য ছড়িয়ে আছে এবং পঞ্চায়েত সমিতিগুলি এবং জেলাগুলিতে জেলা পরিষদের মাধ্যমে যে ব্যবস্থাকে কায়েম করার চেষ্টা হচ্ছে সেই ব্যবস্থার চিন্তাধারা কাদের? আপনারা বলেন যে, বেশ কয়েক বছর ধরে কংগ্রেস পঞ্চায়েতের নির্বাচন করেনি। আপনি এই অভিযোগ করবেন, আপনার দলের লোকেরাও করবেন, যখন বিতর্ক শুরু হবে। কিন্তু ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের মধ্যে যে পঞ্চায়েত রাজ বিল প্রতিষ্ঠিত হয়েছে তার প্রতিটি অক্ষর, কাঠামো কি কংগ্রেসের তৈরি নয়? মহাত্মা গান্ধীর চিন্তা ধারার উপর ভিত্তি করে ভারতবর্ষে প্রথম আইন আকারে একটি বিল এনে নির্বাচন ব্যবস্থা পরিচালনা করার সিদ্ধান্ত নেওয়া হয়েছিল। ১৯৭৭ সালে সরকার বদলের পরে আপনারা কংগ্রেসের অনেক কিছুকে গালাগালি, দোষারোপ করা সত্ত্বেও এই একটি বিলের একটি অক্ষরকেও বাদ দেন নি, পুরোপুরি গ্রহণ করেছিলেন। কারণ, তদানীন্তন কংগ্রেস সরকার চিন্তা করেছিল এই পদ্ধতির মাধ্যমে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের অর্থনৈতিক উন্নয়ন ঘটাবেন। আপনারা সেই কথা কিন্তু একবারও বলেন না। আপনারা ক্ষমতায় এলেন, গণতান্ত্রিক পদ্ধতির স্বরূপ প্রতিষ্ঠিত হল। আমরা পরাজিত হলাম, আপনারা জিতে এলেন। আপনারা নির্বাচন করলেন। বাহবা নিশ্চয় পেতে পারেন। নির্বাচনে জেতার চিন্তাধারার ফলপ্রসু প্রচেষ্টা কিন্তু কংগ্রেসই করেছিল। পরবর্তীকালে ভারতবর্ষের রাজ্যগুলি এবং কেন্দ্র শাসিত অঞ্চলগুলিতে একই মডেল, পদ্ধতিতে একটা সুন্দর পরিকাঠামোর মধ্যে সারা ভারতবর্ষের ৮০ কোটি মানুষকে নিয়ে আসার জন্য প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী বৈপ্লবিক প্রচেষ্টা শুরু করলেন। পঞ্চায়েতী রাজ প্রতিষ্ঠার মাধ্যমে, যদিও এই পঞ্চায়েতী রাজকে এগিয়ে নিয়ে যাবার প্রথম পথিকৃৎ হচ্ছে এই পশ্চিমবঙ্গ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেদিন যুব ভারতী অডিটোরিয়ামে পঞ্চায়েতী রাজ সম্পর্কে রাজীব গান্ধীর পাশে বসে মাননীয় বিনয়বাবু এবং জ্যোতিবাবু মনের মধ্যে অনেক রাগ পুষে রেখে বক্তব্য রেখেছিলেন এবং এই পঞ্চায়েতী রাজ বিলের বিপক্ষে লোকসভায় তাদের বক্তব্য রাখতে দেখেছিলেন। আজকে ননীবাবু বললেন বি.জে.পি.র সঙ্গে মাখামাখি করছেন আপনারা আজকে সব চেয়ে বড় প্রতিক্রিয়াশীল শক্তি হচ্ছে বি.জে.পি., ভারতীয় জনতা পার্টি। তাদের সঙ্গে কারা হাত মেলাল? তথাকথিত বামপন্থী শক্তি ভারতবর্ষের লোকসভা, রাজ্যসভায় তাদের সঙ্গে হাত মিলিয়ে একটা চূড়ান্ত নক্কারজনক রাজনৈতিক পদক্ষেপ নিলেন এই পঞ্চায়েতী রাজ বিলের বিরোধিতা করে। কোন যুক্তিতে, কেন বলেছিলেন এই পঞ্চায়েতী রাজ বিলের মাধ্যমে কেন্দ্র আরও ক্ষমতা কেন্দ্রীভূত করতে চাইছে? Devolution অব পাওয়ার টু দি পিপল ফ্রম দি গ্রাস-রুট লেভেল, রাজীব গান্ধীই এটা বলেছিলেন। প্রতিটি রাজ্যের মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীদের নিয়ে তিনি পর্যালোচনা করছিলেন এবং এই বিষয়ে যারা দক্ষ তাদের নিয়ে পর্যালোচনা করছিলেন, বিশেষজ্ঞদের নিয়ে পর্যালোচনা করছিলেন। এমন কি ভারতবর্ষের প্রতিটি দক্ষ জেলাশাসকদের কাছ থেকে তাদের মতামত গ্রহণ করছিলেন যে, এই বিষয়ে কি

করা যায়। একটা সম্পূর্ণ গণতান্ত্রিক পরিকাঠামোর মধ্য দিয়ে, মতামত বিনিময়ের মধ্য দিয়ে সুষ্ঠু পরিচালন ব্যবস্থা চালু করার চেষ্টা করছিলেন। হ্যাঁ, আমরা স্বীকার করি যে, পশ্চিমবঙ্গের পঞ্চায়েতের কাঠামো খুব বলিষ্ঠ এবং মহারাষ্ট্র, গুজরাটের বলিষ্ঠ এবং বেশ কিছু কেরালার ভাল আর বেশ কিছু ভাল কর্ণাটকের। কিন্তু অন্যান্য রাজ্যগুলিতে কোথাও দ্বিস্তর, কোথাও এক স্তর ব্যবস্থা চালু আছে। পশ্চিমবাংলায় যেমন ত্রিস্তর আছে, তেমনি অনেক রাজ্যেও ত্রিস্তর আছে। আবার দু' একটি রাজ্য আছে যেখানে মুখিয়া সিস্টেম চালু আছে। ভারতবর্ষের তদানীন্তন প্রধানমন্ত্রী ভারতবর্ষের অর্থ সামাজিক অবস্থার কথা চিন্তা করে ভারতের ৮০ কোটি মানুষকে এক জাতীয় সূত্রে বাঁধার চেষ্টা করেছিলেন। এটা কি ক্ষমতা কেন্দ্রীয়ভূত করে গণতান্ত্রিক পদ্ধতিতে মানুষের ক্ষমতা কেড়ে নেবার কোন পথ? বিনয়বাবু বিদগ্ধ মানুষ। ননীবাবু আপনার সহকর্মী। তিনি বললেন বি.জে.পি.র সঙ্গে কংগ্রেস গোপন আঁতাত করছে। কিন্তু এই কমিউনিস্ট পার্টি এবং বি.জে.পি. কেন্দ্রের ভিপি সিং সরকারের বাঁ দিক, ডানদিকে বসে আছে। চরম প্রতিক্রিয়াশীল দক্ষিণপন্থী রাজনৈতিক সাম্প্রদায়িক শক্তি বিজেপি ডান দিকে বসে আছে। হাওড়া কর্পোরেশনের নির্বাচনের কথা বললেন। হাওড়ায় ৩৪% ভোট পড়েছে। তাদের সঙ্গে কংগ্রেসকে যুক্ত করে দিলেন। এর থেকে নক্কারজনক রাজনৈতিক প্রতিক্রিয়া ভারতবর্ষে ইদানীংকালে হয়েছে বলে আমাদের ধারণা নেই।

[3-40—3-50 P.M.]

একথা ভাবতে হবে। আপনাদের আতঙ্ক উঠেছিল পঞ্চায়েতরাজ বিলের একটি জায়গায় কোথায়? স্পেশ্যাল অডিট যেখানে হবে সেখানে। তখন যদি অডিটের রেকমেনডেশনের ভিত্তিতে প্রমাণিত হয় যে চুরি হচ্ছে, ডিফ্রেকশন হচ্ছে তাহলে যে কোনও মুহুর্তে by the recommendation of the State Govemment, the Govemor can dissolve the Panchayat System. এই জায়গায় আপনাদের আতঙ্ক ছিল। এই জায়গাটাকে আপনারা বলছেন যে ক্ষমতা কেন্দ্রীভূত করা হচ্ছে। এই নিয়ে তো পর্যালোচনা চলছিল। মাননীয় মুখ্যমন্ত্রীকে ডেকে মাননীয় প্রধানমন্ত্রী বলেছিলেন যে আমরা পর্যালোচনা করব। আমরা একটা ইনিসিয়েশন নিতে চলেছি, বলুন আপনাদের মতামত কি? কিন্তু নক্কারজনক ভাবে, আতিভৌতিক কারণ আমরা দেখলাম আপনারা গণতন্ত্রের গলা টিপে ধরলেন। যে গণতন্ত্রের কথা মাঠে ময়দানে আপনারা বলে বেড়ান সেই গণতন্ত্রের মধ্যে আপনারা ঢুকে পড়ে তাকে গলা টিপে ধরে তাকে আপনারা মৃত্যুপথযাত্রী করলেন। ভারতবর্ষের কোটি কোটি গ্রামের এবং পশ্চিমবঙ্গের ৩৮ হাজার গ্রামের মানুষ যে গণতান্ত্রিক পদ্ধতিতে তাদের ভাগ্য নিয়ন্ত্রণ করতে চেয়েছিল সে ব্যাপারে আপনারা লোকসভায় চূড়ান্তভাবে, নক্কারজনক ভাবে বিরোধিতা করলেন। আজকে এসবের মূল্যায়ন করতে হবে। নির্বাচনের আগে আমার মনে পড়ছে আপনাদের নেতারা এর বিরুদ্ধে বক্তব্য রাখলেন এবং সেখানে প্রতিটি দেওয়াল আপনারা এই কথা লিখে ভরিয়ে দিলেন যে, 'জওহর রোজগার যোজনা—নির্বাচনী চমক—সি.পি.এম।' আপনারা বললেন যে এটা একটা ধাপ্পা, একটা স্টান্ট, এতে মানুষের কোনও উপকার হবে না।

(ভয়েস ঃ- বটেই তো।)

জওহর রোজগার যোজনার ২১৬ কোটি ১০ লক্ষ কয়েক হাজার টাকা পাওয়া গিয়েছে গত

আর্থিক বছরে। মাননীয় সদস্য শ্রী গণেশ মন্ডলের এক প্রশ্নের উত্তরে আপনি জানিয়েছেন যে ১৯৯ কোটি টাকা আপনি ইউটিলাইজ করেছেন এবং প্রায় ৪ কোটি শ্রমদিবস সৃষ্টি হয়েছে। এখানে আপনি এটা গ্রহণ করেছেন আর আপনার দলের লোকরা বলছেন 'বটেই তো', এটা স্ট্যান্ট ইত্যাদি। এই দৃষ্টিভঙ্গিটা হচ্ছে শুধু মাত্র প্রতিটি ব্যাপার বিরোধিতা করার জন্য বিরোধিতা করার পদক্ষেপ মাত্র এবং রাজনীতি করব বলেই রাজনীতি করার প্রচেষ্টা মাত্র। এই জায়গাতেই আপনাদের সঙ্গে আমাদের লড়াই। তা না হলে আপনি তো অরিজিন্যালি গান্ধীবাদী নেতা। আপনি এমন একজন মানুষ যিনি স্বাধীনতা আন্দোলনের নেতা। আপনি এমন একজন মানুষ যিনি স্বাধীনতা আন্দোলনের অন্যতম পথিকৃৎ। আপনি বোঝেন গান্ধীয়ান ফিলজফি কি। ১৯৭২ থেকে ১৯৭৭ সালের মধ্যে আমরা বিলটি তৈরি করেছিলাম, আমাদের সময় লেগেছিল নিশ্চয়। এই যে সেকেন্ড এবং থার্ড ল্যান্ড অ্যামেন্ড বিল করলেন কত বছর আপনাদের লেগেছে সেটা করতে? কাজেই সময় লাগে এবং কংগ্রেসেরও সেই সময় লেগেছিল। পরবর্তী চিন্তা ধারায় শ্রীমতী ইন্দিরা গান্ধীর নেতৃত্বে তদানিন্তন সময়ে কংগ্রেস গরিবি হটাও কর্মসূচির সার্থক রূপ দেবার জন্য একটা চিরন্তন প্রয়াস শুরু করেছিল। এইসব জিনিসগুলি ভাবতে হবে। আজকে এই পঞ্চায়েত এবং গ্রাম উন্নয়ন দপ্তর শুধু তাদের নিজস্ব দপ্তর নয়, এটা multi-purpose unit, multi-purpose nucleus এখানে কৃষি দপ্তরের টাকা আসে, এখানে মাইনর ইরিগেশনের টাকা আসে, এখানে সোশ্যাল ফরেস্ট্রির টাকা আসে, এখানে ফিশারির টাকা আসে। সার্বিক ক্ষেত্রে আপনার দপ্তর হচ্ছে implementing organ to the grassroot level decentralisation of the power আজকে সেই সিস্টেমের মধ্যে দিয়ে পরিকল্পনা রূপায়ণের চেষ্টা হচ্ছে। তার মানে শুধু আপনার দপ্তরের ব্যয়বরাদ্দ—জওহর রোজগার যোজনা—আগেকার IRDP, NREP, DPAP, RLEGP, big MNP তাই নয় এর সঙ্গে আরও যা যুক্ত হয়, যে অর্থ এসে পড়ে আমি সেগুলি নিয়ে একটি একটি করে বলে যাব। উনি হয়ত বলবেন এটা আমার দপ্তরের নয়, কিন্তু আপনার দপ্তর ইমপ্লিমেন্টিং অর্গান, ইমপ্লিমেন্ট করে, you are liable to answer this. টাকা দিচ্ছে অন্য দপ্তর, ইমপ্লিমেন্ট করছে পঞ্চায়েত দপ্তর। আপনার দপ্তর দুর্নীতি, স্বজন-পোষণের চূড়ান্ত খেলায় মেতে উঠেছে, তারা কোনও কাজ করতে পারছে না। আপনি যাদের জন্য বেশি ভাবেন সেই স্মল অ্যান্ড মার্জিনাল ফার্মারদের জন্য সেন্ট্রালি স্পনসর্ড কিছু কর্মসূচি রয়েছে। তার একটা পার্ট এগ্রিকালচার, আর অন্য পার্ট হচ্ছে মাইনর ইরিগেশন এবং যার মূলত ইমপ্লিমেন্টেশনের দায়িত্ব পঞ্চায়েত সমিতি, গ্রাম সভার। বি.ডি.ও হচ্ছেন এখানে এক্সিকিউটিভ অফিসার, তিনি তদারকি করেন এগ্রিকালচার ডিপার্টমেন্ট অফিসার অর্থাৎ এ.ডি.ও-এর সহযোগিতায়। আমরা দেখেছি যে ১৯৮০ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত সেন্ট্রাল অ্যাসিস্টেন্স এসেছে ২,০৯৮.৩৭ লক্ষ টাকা। ইউটিলাইজেশন হয়েছে ১১৫.০৯ লক্ষ টাকা। শর্ট ফল কত? সেন্ট্রাল অ্যাসিস্টেনসের যেটা ইউটিলাইজেশন হয়নি সেটা হচ্ছে মাইনাস ৯৪৩.৩৯ লক্ষ। স্টেট অ্যাসিস্টেনসের শর্ট ফল কত? ১৯৮৩-৮৪ সালে স্টেট অ্যাসিস্টেন্স হচ্ছে ১৭২০.৭৪ লক্ষ। ইউটিলাইজেশন হচ্ছে ১৩৪৬.৮০ লক্ষ। এখানে শর্ট ফল হচ্ছে মাইনাস ৩৭৩.৯৪ লক্ষ। এর ইমপ্লিমেনটিং অর্গান হচ্ছে পঞ্চায়েত এবং আপনি সেই ডিপার্টমেন্টের মিনিস্টার। আপনার পঞ্চায়েত হচ্ছে মূলত ইমপ্লিমেনটিং অর্গ্যান। ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের জন্য এই বৃহৎ অংশের টাকা যেটা সেন্ট্রালি স্পনসর্ড স্কীমে আসে সেটা কেন ইউটিলাইজেশন হল না? কে এর উত্তর দেবে?

এটা হলে গ্রামে ইরিগেশন পোটেনশিয়াল তৈরি হত। আপনার পঞ্চায়েতের দলবাজির জন এটা হয়নি। পার্টি অফিস থেকে লিস্ট কবে আসবে এবং পঞ্চায়েতবাবু, কৃষক নেতা যা ঠিব করবেন তাই হবে। আপনি গ্রামে যা প্রচার করছেন, গ্রামে গ্রামে সভা করে যে তালিকার কথা বলছেন তা মিলছে না। ক্ষুদে ক্ষুদে এক একজন অতি বড় নেতা তৈরি হয়েছে গ্রামাঞ্চলের জন্য আপনার চিন্তাধারা থাকলেও, আপনার সদিচ্ছা থাকলেও পরিকল্পনা রূপায়িত হচ্ছে না। সংখ্যা তত্ত্বের একটা জাগলারী, আর কথার ফুলঝুরী হচ্ছে সত্যিকারের কোনও কাজ এগিয়ে যাচ্ছে না। আমি আপনার জেলা বর্ধমানের একটা ছোট উদাহরণ দিই। বড় বড় কেস অনেক আছে, আমি একটা ছোট্ট কেসের উদাহরণ দিই। ড্রাউট রিলিফ ফান্ডে ১৯৮২ সালে বর্ধমান জেলাকে ৬ লক্ষ ২ হাজার টাকা দেওয়া হয়েছে। জেলাপরিষদ, পঞ্চায়েত সমিতির প্রধানরা এত করেও গ্রামে ১৯৮৪ সালের জুন মাসেও সেই টাকা ইউটিলাইজ করতে পারেন নি। এমার্জেন্সি ড্রট রিলিফ ফান্ডের অর্ডারকে নতুন করে মডিফাই করতে হল এবং মডিফাই করে বলতে হল যে এই জিনিস কেনার কথা ছিল কিন্তু এখন আর কেনার দরকার নেই। যে টাকা রিলিজ হল ড্রট রিলিফ ফান্ডের জন্য ১৯৮২ সালের জুন মাসে, সেই টাকা রিলিজ হওয়া সত্ত্বেও ২৪ মাসের মধ্যে খরচ করা গেল না। এইরকম বহু ঘটনা আছে। পঞ্চায়েতের প্রতিটি স্তরে দুর্নীতির পাহাড় জমে গেছে এবং বেনিফিসিয়ারিদের জন্য কেন্দ্রে এবং রাজ্যের দেওয়া কোটি কোটি টাকা সঠিক জায়গায় পৌঁছাচ্ছে না। মানুষ তার থেকে বঞ্চিত হচ্ছে, আর দলের ফান্ড বাড়ছে, সম্পদ হচ্ছে। মানুষ বঞ্চিত হচ্ছে, গ্রাম উন্নয়নের

[3-50—4-00 P.M.]

টাকা ডাইভার্টেড হচ্ছে, কাগজে বেরোচ্ছে বিভিন্ন ফিগার, ডাইভার্টেড হয়ে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে একটা চিঠি দিচ্ছি, যে চিঠিটা আমার কাছে আছে, ১৯৮০ সালে আগস্ট মাসে তদানিন্তন প্রধান মন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী ঐতিহাসিক লাল কেল্লা থেকে জাতির উদ্দেশ্যে ভাষণ দিতে গিয়ে দুটি প্রকল্পের কথা ঘোষণা করেন. একটা হচ্ছে আর.এল.ই.জি.পি., আর একটা হচ্ছে এস.ই.পি.। ১৯৮৩ সাল থেকে ১৯৮৮ সালের ৩১শে মার্চ পর্যন্ত আর.এল.ই.জি.পি. প্রকল্পে পশ্চিমবঙ্গ সমেত ভারতবর্ষের প্রতি রাজ্যের ভূমিহীন কৃষক, দরিদ্র সমাজ, দারিদ্র সীমার নিচে যারা বাস করে, তাদের অর্থনৈতিক জীবনের মান উন্নয়নের জন্য বিভিন্ন কর্মসূচির মাধ্যমে এই প্রকল্প গ্রহণ করা হয়েছিল। আপনি শুনলে অবাক হবেন, ১৯৮৩ থেকে ১৯৮৮ সাল এই ৬ বছরের হিসাব, প্রায় ১৮৭ কোটি টাকা আর.এল.ই.জি.পি. প্রকল্পে বরাদ্দ করা হয়েছিল, সেই টাকা সঠিক ইউটিলাইজেশন সার্টিফিকেট জেলাগুলো থেকে বারেবারে আপনার দপ্তরের বড় বড় কর্তা ব্যক্তিরা তাগিদ দেওয়া সত্ত্বেও পাচ্ছে না। এমন পর্যায়ে গেছে স্যার, যে অডিটার জেনারেল অব ইন্ডিয়াকে হস্তক্ষেপ করতে হচ্ছে। এই ধরনের কেস সাধারণত উনি হস্তক্ষেপ করেন না। কিন্তু কী করবেন, লিখে লিখে রিপ্লাই পাচ্ছেন না, লিখে কোনও সঠিক উত্তর পাচ্ছেন না। সঠিকভাবে ইউটিলাইজেশন হয়েছে কি না, সঠিক হিসাব তারা দিচ্ছে না। ২৯শে আগস্ট অডিটার জেনারেল অব ইন্ডিয়া বেঙ্গল রেঞ্জের, শ্রী এ.এন. উপাধ্যায়, তিনি চিঠি দিতে বাধ্য হচ্ছেন, তিনি বললেন, 'I forward herewith a draft review on Rural Landless Employment Guarantee Programme which we propose to include in the Report of the Comptroller

& Auditor General of India for the year ended 31st March 1989 on the accounts of Government of West Bengal (Civil) for confirmation of facts and figures contained therein and also for comments, if any, of the Government. As you are aware, we have a time bound programme for finalisation of the audit report. It is, therefore, essential that we get your confirmation of facts and figures as early as possible within the prescribed period of six weeks. If no reply is received within this period, we shall assume that the Department has none to offer and, in that case, the draft paragraph will be finalised accordingly. With regards.' It was sent to Shri S.R. Singh, Secretary to the Government of West Bengal, Rural Development Department, Writers' Buildings, Calcutta. আমার কাছে যা খবর, এখনও পর্যন্ত সেই রিপ্লাই অডিটার জেনারেলকে দেওয়া হয়নি। কি হয়েছে, মন্ত্রী মহাশয় আপনার স্বপ্ন তো ভেঙে চৌচির হয়ে গেল, দুর্নীতির পাহাড় জমেছে, দুর্নীতির আগ্নেয়গিরির উপর বসে আছেন। ভয়ঙ্কর অবস্থা, ৮৮ সাল থেকে জওহর রোজগার যোজনা চালু হল। আপনারা দেওয়াল লিখন লিখলেন নির্বাচনের সময় যে জওহর রোজগার যোজনা নির্বাচনী ছলনা। আজকে তো দেখছি জওহর রোজগার যোজনায় অনেক সি.পি.এম. এর লোক পেট ভরিয়েছে। কী দেখলাম, বন্ধু সরকার প্রতিষ্ঠিত হওয়ার সঙ্গে সঙ্গে মুখ্যমন্ত্রী বিরাট চিৎকার করে বললেন, প্রগ্রেসিভ বাজেট। বলেলেন, রুর‍্যাল বেস্ট বাজেট। কারণ ২১ শত কোটি টাকা জওহর রোজগার যোজনায় ধরা হয়েছে। অথচ তার আগের বছর ২২ শত কোটি দিয়েছিলেন রাজীব সরকার। এ-বছর এই খাতে কেন্দ্রীয় সরকারের ১০০ কোটি টাকার যে লেস বাজেট সেই বাজেটকে মাননীয় মুখ্যমন্ত্রী বলছেন, 'রুর‍্যাল বেসড প্রগ্রেসিভ বাজেট।' জওহর রোজগার যোজনার যেটা কম্পোনেন্ট পার্ট, সেটাতে মোট বরাদ্দের ৮০% খাদ্য এবং অর্থ মিলিয়ে—কেন্দ্র দেবে; আর ২০% রাজ্য দেবে। এখন সেই 'ছলনা' নামক মায়াবী কথা চলে গেছে, এখন বামফ্রন্ট সরকার বাস্তবকে বুঝতে পেরেছেন, তাই বলছেন, জওহর রোজগার যোজনা চাই, এটা কেন্দ্রীভূত ক্ষমতা নয়, এটাতে সত্যি সত্যিই ক্ষমতার বিকেন্দ্রীকরণ হচ্ছে, সত্যি সত্যিই গ্রামের দরিদ্র মানুষের জীবন-যাত্রার মানের উন্নতির স্বার্থেই এটা হয়েছে, থ্রু ডিভল্যুশন অব পাওয়ার ফ্রম দি গ্রাস রুট লেভেল টু পিপল। কিন্তু এখানে আমরা কি দেখছি? আজকেই আমি বিগত ডিসেম্বর মাস পর্যন্ত ফিগারটা দেখতে পেলাম। মাননীয় সদস্য গণেশ মন্ডলের একটি প্রশ্নের উত্তর মাননীয় মন্ত্রী মহাশয় দিয়েছেন। সেটা হাউসে রাখা হয় নি, আমরা লাইব্রেরিতে দেখতে পেলাম, লাইব্রেরিতে সেটা লে করা হয়েছে। গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার রুর‍্যাল ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের অ্যানুয়াল রিপোর্ট থেকে ফিগার দেওয়া হয়েছে। সেন্ট্রাল অ্যাসিস্টেন্স ৮০% এবং স্টেট অ্যাসিস্টেন্স ২০%। কেন্দ্রীয় সরকার ১৭২ কোটি ৮৮ লক্ষ ১৩ হাজার টাকা দিয়েছে এবং খাদ্য-সামগ্রী দিয়েছে ১৯ কোটি ৮২ লক্ষ ৫১ হাজার টাকার। আর এই বাবদ রাজ্য সরকারের দেওয়ার কথা ৪৩ কোটি ২২ লক্ষ ৩ হাজার টাকা। টার্গেট কি ছিল? ৫ কোটি ৭২ লক্ষ ১৫ হাজার শ্রমদিবস সৃষ্টি করতে হবে। কি ভাবে টাকা ডিস্ট্রিবিউশন হল? মেদিনীপুর ২৭ কোটি ৮৪ লক্ষ ৬৪ হাজার টাকা; বর্ধমান ২০ কোটি ৭ লক্ষ ৮৫ হাজার টাকা; উত্তর ২৪-পরগনা ১৪ কোটি ৯১ লক্ষ ৮৪ হাজার টাকা; দক্ষিণ ২৪-পরগনা ২৩ কোটি ১৫ লক্ষ ৮৮ হাজার টাকা; পশ্চিম দিনাজপুর ১৩ কোটি ৮২ লক্ষ

৫৬ হাজার টাকা; হুগলি ১২ কোটি ৮৫ লক্ষ ২ হাজার টাকা; জলপাইগুড়ি ১৪ কোটি '
লক্ষ ৪২ হাজার টাকা; মুর্শিদাবাদ ১১ কোটি ৬৫ লক্ষ ৪২ হাজার টাকা; কুচবিহার :
কোটি ৮২ লক্ষ ১৭ হাজার টাকা; বীরভূম ১১ কোটি ৫০ লক্ষ ৯০ হাজার টাকা; পুরুলি
১০ কোটি ৪৪ লক্ষ ১০ হাজার টাকা; মালদহ ৮ কোটি ৮৯ লক্ষ ৮০ হাজার টাকা; হাও
৬ কোটি ২৩ লক্ষ ৫৬ হাজার টাকা; দার্জিলিং ৩ কোটি ৫২ লক্ষ ৯৯ হাজার টা
ডিসেম্বর মাস পর্যন্ত ডিস্ট্রিবিউশনের এই হচ্ছে চিত্র। যে টাকা খরচ হয়েছে তার পরিম
হচ্ছে, ১৩০ কোটি টাকা, ইনক্লুডিং ফুডগ্রেন্স গিভেন বাই দি সেন্ট্রাল গভর্নমেন্ট। আর এ
পর্যন্ত স্টেট গভর্নমেন্ট কত দিয়েছেন সেটা আমার কাছে ক্লিয়ার নয়। মাননীয় মন্ত্রী মহাশ
আপনি সেটা আপনার উত্তরের সময় বলবেন। তাহলে আমরা দেখছি ডিসেম্বর পর্যন্ত কেন্দ্রী
সরকারের দেওয়া টাকার মধ্যে থেকে ৫৩ কোটি টাকা খরচ করতে পারেন নি এবং রাজে
৪৩ কোটি তার সঙ্গে যুক্ত করলে দাঁড়াচ্ছে ৯৬ কোটি টাকা। অর্থাৎ ৯৬ কোটি টাকা খ
করতে পারেন নি, ইনক্লুডিং ১৭২ কোটি ফ্রম দি সেন্ট্রাল গভর্নমেন্ট। মাননীয় সদস্য গণে
মন্ডলের প্রশ্নের উত্তরে যা লাইব্রেরিতে লে করা হয়েছে, তাতে দেখলাম যে, ৩১শে মার্চ পর্য
টেনটেটিভলি আপনার যে রিপোর্ট, তা হচ্ছে, ১৯৯ কোটি টাকা আপনি খরচ করেছেন। মে
২১৬ কোটি টাকা থেকে ১৯৯ কোটি টাকা বাদ দিলে হচ্ছে, ১৭ কোটি টাকা আপনা
হিসাব মতো এখনও পর্যন্ত খরচ হয়নি, কারণ এপ্রিল মাস শুরু হয়ে গেছে। তাহে
ডিসেম্বর মাস পর্যন্ত হিসাব ধরলে দেখা যাচ্ছে যে, ৯৬ কোটি টাকা আপনি ডিসেম্বর মাসে
২৮ তারিখ পর্যন্ত যদি খরচ না করে থাকেন তাহলে মাত্র আড়াই কোটি শ্রমদিবসও আপা
সৃষ্টি করতে পারেন নি। বাকি দু' মাসে ৯৬ কোটি টাকা আপনি কি ভাবে খরচ করেছে
আমি জানি না। কারণ যে পদ্ধতিতে আপনার পঞ্চায়েত টাকা খরচ করছে তা অভাবনী
ব্যাপার। আপনার তথ্য, নির্দেশ, সার্কুলার, গাইড-লাইন সব ছুঁড়ে ফেলে দিচ্ছে। কিন্তু কিভাবে
হচ্ছে তার একটা উদাহরণ আমি যদি আপনাকে দিই তাহলেই বুঝতে পারবেন যে জহ
রোজগার যোজনা নিয়ে কি ভয়ঙ্কর লঙ্কাকান্ড হচ্ছে। আমার কাছে কাগজ আছে। এ
কাগজগুলি দক্ষিণ ২৪-পরগনার লক্ষ্মী নারায়নপুর উত্তর গ্রাম পঞ্চায়েত প্রধানকে বি.ডি.ও
চিঠি লিখেছেন। কি ভয়ঙ্কর ব্যাপার, এই প্রধান ১ হাজার ৭২৫টি সীডলিং তৈরি করতে গা
লাগানো নয়—১ লক্ষ ২১ হাজার ৬১২ টাকা ৩৪ পয়সা খরচ করেছেন। বি.ডি.ও এই চিঠি

[4-00—4-05 P.M.]

লিখেছেন, আমি আপনাকে দেব, জহর রোজগার যোজনার সোশ্যাল ফরেস্ট্রির টাকা। আমি শুধু আপনাকে একটা স্যাম্পেল দিচ্ছি। গোটা পশ্চিমবাংলার ৩৮ হাজার গ্রামের ৩৪১টি ব্লকের ৬৫ হাজার গ্রাম পঞ্চায়েতের মধ্যে এটি একটি গ্রাম পঞ্চায়েতের উদাহরণ যে কিভাবে টাকা খরচ করছে। প্রধানকে বি.ডি.ও চিঠি লিখছেন, ইট ইজ It is seen from the report of Monitoring Cell that it visited the Gram Panchayat from 16.2.90 to 8.3.90 for inspection of the scheme etc. in respect of Jawahar Rojgar Jojona but you were absent during the visit. পালিয়ে বেড়াচ্ছে প্রধান। সেখানে বি.ডি.ও চিঠি লিখছে আমি জানতে পারলাম, ইন দিজ As per report only 1725 no. of seedlings were purchased and planted under this scheme. You are

therefore, requested to let this office know within seven days from the date of receipt of this letter under what circumstances your Gram Panchayat spent a sum of Rs. 1,21,612.34 for plantation of only 1725 no. of seedlings. কি হল তারপর? তারপর ইন্সপেকশন হল, আমি ইন্সপেকশন রিপোর্ট জমা দিচ্ছি। কি ভয়ঙ্কর ব্যাপার, ইন্সপেকশন করতে গিয়ে দেখছে সমস্ত কিছু ওলট-পালট করে এইসব কান্ড করেছেন। (দেখিয়ে) এটা স্যার, চার্ট, আমার কাছে কাগজ-পত্রের কপি আছে জহর রোজগার যোজনার। তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি এই ব্যাপারটা আপনি দেখুন। এখানে রেড মার্ক দেওয়া আছে, (দেখিয়ে) চেকিং অফিসার, ইন্সপেকশন অফিসার বলছে এইভাবে ১ লক্ষ ২১ হাজার ৬১২ টাকা ৩৪ পয়সা খরচ করেছেন। এই একটা উদাহরণ আমি আপনাকে তুলে দিলাম যে কিভাবে ভয়ঙ্কর দুর্নীতি চলেছে। সমস্ত পঞ্চায়েত অফিসগুলি আজকে কসাইখানায় পরিণত হয়েছে। সাধারণ মানুষের গণতান্ত্রিক অধিকারকে কেড়ে নেওয়া হয়েছে। কোনও মানুষ প্রশ্ন করতে গেলে আপনি বলেন, বিভাগীয় নির্দেশ পাঠান, গ্রামে টাঙিয়ে দেবেন হিসাব দিয়ে আর ১ মাস অন্তর না পারেন ২।৩ মাস অন্তর যে মিটিং করবেন এবং গ্রামের লোকেদের নিয়ে গ্রাম কমিটি করবেন। আমার কাছে যে ম্যানুয়াল আছে, জহর রোজগার যোজনার ম্যানুয়াল এই ম্যানুয়ালে যে ডায়রেকটিভ দেওয়া হয়েছে তার কটা রক্ষিত হচ্ছে? একটাও রক্ষিত হচ্ছে? হচ্ছে না। মাননীয় আর.এস.পি. দলের সদস্য শ্রী শীশ মহম্মদ সাহেব এই বিধানসভায় দাঁড়িয়ে কি বলেছেন?

এদিন বিতর্কে অংশ গ্রহণ করে আর.এস.পি-র শীশ মহম্মদ মহাশয় পঞ্চায়েতের কঠোর সমালোচনা করে বলেন যে, পঞ্চায়েতকে পুরোপুরি দুর্নীতি গ্রাস করে ফেলেছে। এটা আমার কথা নয়, মাননীয় শীশ মহম্মদ মহাশয় বলেছিলেন। এটা শুধু কংগ্রেসের কথা নয়, আজকে প্রতিটি রাজনৈতিক দল গুমরে গুমরে কাঁদছে, তারা আজকে অত্যাচারিত। আজকে রাজ্য যদি অত্যাচারী, ভ্রষ্টাচারী শাসক হয়, তাহলে তার রাজত্বে গণতন্ত্রের নাম করে গণতন্ত্রকে বশে এনে তার টুঁটি টিপে ধরা হয়, গণতন্ত্রী করণের নামে গ্রাম পঞ্চায়েতের অফিসগুলিকে কসাইখানায় এবং শোষণ যন্ত্রে পরিণত করা হয়, গ্রামীণ উন্নয়ন, আর্থ সামাজিক কাঠামোর মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতৃত্বে কংগ্রেস সমেত সমস্ত রাজনৈতিক শক্তিকে গ্রাস করে একদলীয় শাসন প্রতিষ্ঠা করা হয় সেই পঞ্চায়েতী রাজ বিলের বিরোধিতা করতে আমরা আতঙ্কিত হই না, আনন্দিত হই। এদের গণতান্ত্রিক একদলীয় শাসন ব্যবস্থা করার যে মেকি বামপন্থী জীবন ধারার যারা ধারক যারা সত্যিকার মানুষের হাতে ক্ষমতা দিতে চায় না। আগামী দিনের মানুষ তাদের বিচার করবে এবং আমরা নিশ্চিন্ত যে আগামী দিন আর বেশি দূরে নয়। এক একটা ঘটনা যদি তুলে ধরি আমার বিধানসভা কেন্দ্র—মাননীয় মন্ত্রী দেব বর্মা মহাশয় বসে আছেন—আপনার দপ্তরের মন্ত্রী উনি উত্তর দিলেন সারা পশ্চিমবঙ্গের ৩৪১টি ব্লকের মধ্যে আমার একটি ব্লকের কথা আমি জিজ্ঞাসা করেছিলাম যে, গত বছর সবং ব্লকে আর.এল.ই.জি.পি.তে কত টাকা দেওয়া হয়েছিল, কত টাকা খরচ হয়েছে এবং কত টাকা খরচ করতে পারেন নি? এই হাউসে উনি উত্তর দিয়েছিলেন সবং ব্লকে গত আর্থিক বছরে ৭ লক্ষ টাকা আর.এল.ই.জি.পি.তে খরচ করতে পারিনি। সবং পঞ্চায়েত সমিতি, যারা আপনাদের নেতৃত্বে চলে। একটা ব্লকে ৭ লক্ষ টাকা, একটা স্কীমে গ্রামীণ ভূমিহীন শ্রমিকদের জন্য খরচ করতে না পারে এই দপ্তর এবং এই সরকার তাহলে ৩৪১টি ব্লকে কি চিত্র

চলছে সেটা অনুমান করতে পারছেন। মাননীয় বিনয়বাবু স্বীকার করবেন না, তিনি তথ্য এবং ডাটা দিয়ে দেখিয়ে দেবেন এত কিলোমিটার রাস্তা করেছি বা এত ম্যানডেজ করেছি। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি উত্তর দেবেন গ্রামীণ ভূমিহীন শ্রমিকদের ডি-মারকেট করতে পেরেছেন? আপনার দপ্তর গত অক্টোবর মাসে ভূমিহীনদের ২.২৫ টাকা কিলোদরে চাল দেবেন বলে এই সভায় ঘোষণা করেছিলেন। ফরওয়ার্ড ব্লক থেকে আরম্ভ করে সমস্ত রাজনৈতিক দল থেকে অভিযোগ করা হয় সঠিকভাবে ভূমিহীন শ্রমিকদের তালিকা তৈরি করার জন্য, কিন্তু শরিক দল হিসাবে সি.পি.এম. দলের তরফ থেকে নানারকম অসুবিধার সৃষ্টি করা হয়। কখন বললেন ১.২৫ দরে দেবেন, কখন বললেন ৪০ লক্ষ ভূমিহীন শ্রমিক, কোনটা ঠিক? আপনাদের আর.এল.ই.জি.পি.র গাইড লাইন কোথায়? প্রত্যেকটি ভূমিহীন শ্রমিককে ডিমারকেটিং করেছেন যে তাদের জন্য কার্ড করে দিতে হবে, এবং কার্ড করে দিয়ে ভূমিহীন শ্রমিকদের বছরে ১০০ দিন কাজ দিতে হবে এবং ১০০ দিন কাজ বাধ্যতামূলক করতে হবে। ম্যানডেজ টু বি গিভন টু দি পুওরার টু দ্যাট পার্টিকুলার ল্যান্ডলে লেবারার। কিন্তু কিছুই করতে পারলেন না। ভূমিহীন শ্রমিকদের ক্ষুধার, পেটের জ্বালার সামনে মার্কসবাদী পতাকা তলায় নিয়ে যাবার, কৃষকসভার চেষ্টা করেছেন। কৃষক সভার পতাকার তলায় এলে পঞ্চায়েতে কাজ পাবে। আসলে দলমত নির্বিশেষে ভূমিহীন কৃষকদের চিহ্নিত করে পশ্চিমবঙ্গ সরকার ১৯৮৩ সালের ২৫শে আগস্ট থেকে ১৯৯০ সালের এপ্রিল পর্যন্ত ডিমারকেট করে কোনও কিছু দিলেন না।

[4-10—4-20 P.M.]

এর সঙ্গে আর কি যুক্ত হল? ১৯৮৫ সালে ভূমিহীন কৃষক, ক্ষেত মজুরদের জন্য পঞ্চায়েতের মাধ্যমে বিমার কথা ভারত সরকার ঘোষণা করেছিলেন; বসেছিলেন, প্রতিটি ভূমিহীন কৃষকদের জন্য কেন্দ্রীয় সরকার এল.আই.সি.-র মাধ্যমে বিমা করে দেবেন এবং তার মৃত্যুর পর সেই দরিদ্র কৃষকের স্ত্রী বা তার পরিবারের সদস্য যাকে নমিনি করে যাবেন তার প্রিমিয়ামের টাকা কেন্দ্রীয় সরকার দেবেন। এই বছর কিছুটা এগিয়েছেন, কিন্তু গত বছর অবধি আপনি এবং অর্থ দপ্তর এল.আই.সি.-র সঙ্গে ঝগড়া করে রাজনৈতিক স্বার্থে একটি মাত্র রাজ্য পশ্চিমবঙ্গে সেটা চালু করতে দেননি। আপনারা চেয়েছিলেন, এল.আই.সি.-র কাছ থেকে সমস্ত বিষয়টা আপনাদের কাছে হস্তান্তর করা হোক, কিন্তু এল.আই.সি. বলেছিলেন—তা হয় না; আমাদের কাছে লিস্ট পাঠান, আমরা স্পনসর্ড করে দেব। মৃতের প্রিমিয়াম পর্যন্ত গভর্নমেন্ট দিয়ে দিতেন, কিন্তু আপনারা সেটা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে বাঞ্চাল করে দিলেন। কিন্তু আপনাদের সদিচ্ছা থাকলে এটা করতে পারতেন না। আপনি কিছু করছিলেন ঠান্ডা ঘরের মধ্যে বসে, আমরা কিন্তু তার ফল দেখলাম—দরিদ্র ক্ষেত-মজুর সমাজ এবং ভূমিহীন কৃষক এই পরিকল্পনা থেকে বঞ্চিত হল। আপনি দেখেছেন, কেন্দ্রীয় নির্দেশে নির্দিষ্টভাবে বলে দেওয়া হয়েছে যে, জওহর রোজগার যোজনার ১৫ পারসেন্ট টাকায় শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস—এদের জন্য কাজ করতে হবে, ৬ পারসেন্ট টাকায় ইন্দিরা গান্ধী আবাস যোজনা প্রকল্পে, ৬ পারসেন্ট টাকায় দরিদ্র তফসিলি আদিবাসী সম্প্রদায়ের জন্য ৬,০০০ টাকায় বাড়ি এবং ১,২০০ টাকায় স্মোকলেস চুল্লি বানিয়ে দিতে হবে। কিন্তু আপনি কি করেছেন? অদ্ভুত ব্যাপার, পরিষ্কার নির্দেশ আছে যে, সমস্ত পদ্ধতিটা গ্রাম পঞ্চায়েতের হাতে ছেড়ে দিতে হবে, কিন্তু যাঁরা গণতান্ত্রিকরণের কথা বলেন তাঁরা কি করলেন? ইন্দিরা আবাস যোজনায় এস.সি.

এবং এস.টি. পরিবারের মধ্যে থেকে সিলেকশন অফ বেনিফিশিয়ারিজদের নাম ঠিক করবার দায়িত্বটা তাঁরা জেলা পরিষদকে দিয়ে দিলেন। জেলা পরিষদ কেন করবে এটা? কোনও একটি ব্লকে, কোনও একটি প্রত্যন্ত প্রদেশে আদিবাসী ভাইদের নাম জেলা পরিষদ কি করে ঠিক করবে? কেন গ্রাম পঞ্চায়েতের প্রধান এই নাম ঠিক করবার সুযোগটা পাবেন না? কেন জেলা পরিষদ নাম ঠিক করে দেবে? এইজন্যই রাজীব গান্ধী পঞ্চায়েতীরাজ বিল এনে বলেছিলেন—ডাইরেক্ট ডেভলুশন অফ পাওয়ার টু দি পিপল। এই ক্ষমতার নেতৃত্বে গ্রামে গ্রামে, ব্লকে ব্লকে এক-একটি ক্ষমতার দালাল তৈরি হয়েছে। তথাকথিত উচ্চবিত্ত সুদখোর মহাজনদের কাছে আত্মসমর্পণ করে পঞ্চায়েতের মাধ্যমে ক্ষমতা বিকেন্দ্রীকরণের নাম করে আজকে তাদের গলিতে তালা বন্ধ করেছেন। আসল অর্থনৈতিক ক্ষমতা আজকে গ্রামের মানুষের হাতে নেই, সুবিধাভোগী প্রতিক্রিয়াশীল শক্তির হাতে আপনারা বিক্রি হয়ে গেছেন, তাদের কাছে আত্মসমর্পণ করেছেন। ক্ষমতায় থাকবার জন্য আপনারা ক্ষমতার বিকেন্দ্রীকরণ চাননি। সেজন্যই আমরা দেখতে পাচ্ছি এক-একটি গ্রামে যে কাজ গ্রামবাসীর করবার কথা, সুপারিশ করবার কথা, সেই কাজটা জেলা পরিষদ করছে, কখনও কখনও পঞ্চায়েত সমিতিকে দিয়েও করানো হচ্ছে। এটা ভয়ঙ্কর ব্যাপার। আশা করি, মাননীয় মন্ত্রী মহাশয় এর জবাব দেবেন। 'ট্রাইজেম'-বেকার যুবক-যুবতীদের স্বনিযুক্তি প্রকল্প। স্বনিযুক্তি প্রকল্পে ট্রেনিং-এর মাধ্যমে তাদের সজীব করে তুলবার জন্য যে পরিকল্পনা তারই নাম 'ট্রাইজেম'। আপনিই বলুন না, বিগত কয়েক বছর এই 'ট্রাইসেম' পরিকল্পনার সঠিক রূপ দিতে পেরেছেন কি না? আপনার বক্তব্যের মধ্যে হতাশা ফুটে উঠেছে। আপনি ভাল করার চেষ্টা করছেন। অবজার্ভেশন রিপোর্টের মধ্যে কি আছে? অবজার্ভেশন রিপোর্টের মধ্যে বলা হয়েছে যে এই ট্রাইসেম পরিকল্পনাকে যদি সঠিক ভাবে রূপায়িত করা যেত তাহলে ইন্টিগ্রেটেড রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামে ক্ষুদ্র ও কুটির শিল্প গড়ে তোলার ক্ষেত্রে যে অর্থনৈতিক পরিকল্পনাগুলি সঠিক ভাবে রূপায়িত করা যেত, যে ট্রাইসেম পরিকল্পনাকে পশ্চিমবঙ্গের বুকে সমান্তরাল গতিতে গ্রামীণ যুবক-যুবতীদের নিজেদের হাতে কাজকর্ম শেখানোর জন্য তাদের যে ট্রেনিং দেওয়া যেত তা হল না। তবে ইন্টারেস্টেড হলেন কোথায়? সর্ট-টার্ম বেনিফিট করে দেব বললেন এবং আরও বললেন যে তোমাদের সব দিচ্ছি, তোমরা আমার দলে চলে এস। নদীয়া জেলায় ১৯৮২-৮৫ সালের একটা স্যাম্পেল সার্ভে হয়েছিল আই-আর-পি-পি'র ব্যাপার নিয়ে। সেখানে দেখা যাচ্ছে যে প্রায় ১,৩১২টি পরিবার টোট্যাল আই-আর-ডি-পি'র সিলেকশন অব বেনিফিশিয়ারিজের মধ্যে ছিল। এই ব্যাপার নিয়ে আপনার বিভাগ উত্তর দিয়েছে কখন খুঁজে পাওয়া গেছে। আগে কোনও ট্রেস পাওয়া যাচ্ছিল না—অনট্রেসড বেনিফিশিয়ারিজ সিলেকটেড বাই দি সিলেকশন কমিটি অ্যাট দি ব্লক লেভেল যারা তাদের আই-আর-ডি-পি. দেওয়া হয়েছে। সাবসিডির টাকা উবে গেছে। কে সেই সাবসিডির গ্রাহক, কি উদ্দেশ্যে দেওয়া হল তা জানা গেল না। সন্দেশখালিতে ৩৬১টি পরিবারকে খুঁজে পাওয়া গেল না। আবার আপনার দপ্তর বলল খুঁজে পাওয়া গেছে, ট্রেস করা গেছে। এগুলো যে মিসইউটিলাইজড তা পাবলিক অ্যাকাউন্ট কমিটির রিপোর্টে আছে। এটা একটা স্যাম্পেল সার্ভে থেকে বললাম, শুধু বিরোধিতার জন্য বিরোধিতা নয়। ৪,৮০০ টাকার নিচে যাদের বাৎসরিক আয় তাদের আন্ডারপভার্টি লাইনে ট্রিট করা হয়। আগে যাদের ইনকাম ৩,৫০০ টাকার নিচে ছিল আগে তাদের বলা হত, কিন্তু এখন একটু বাড়িয়ে যাদের আয় বাৎসরিক ৪,৮০০ টাকার নিচে তারা দারিদ্র্য

সীমার নিচে বাস করছে বলে ধরা হয়। ১৯৮০ সাল থেকে আই-আর-ডি-পি. শুধু হয়েছে এবং তখন থেকেই যদি ধরি, তাহলে ষষ্ঠ পরিকল্পনায় আপনি মিজার‍্যাবলি ফেল করেছেন—ইনটিগ্রেটেড রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামে আপনি ৪০ পারসেন্ট টারগেট রিচ করতে পারেন নি। ৭ম পরিকল্পনায় ধিকিধিকি করে ২ লক্ষ ১০ হাজার যে বেনিফিসিয়ারি ছিল তা ঐ পরিকল্পনার বছরগুলিতে কোনও বছরে ১ লক্ষ ৭৯ হাজার, কোনও বছরে ১ লক্ষ ৮০ হাজার, গত বছরে কিছু ভাল করেছেন এবং এই বছরে কেবল লক্ষটা ক্রস করে গেছেন। আপনি সংখ্যাতত্ত্বের উপরে স্যাটিসফায়েড হয়ে বসে থাকবেন? সংখ্যাতত্ত্বের উপরেই আপনি বলবেন আই-আর-ডি-পি.র মাধ্যমে বেনিফিসিয়ারিজকে বেনিফিটেড করে দিয়েছেন? আমরা নিশ্চয়ই বলে দিতে পারি, পশ্চিমবঙ্গে দারিদ্র্য সীমার নিচে বসবাসকারী মানুষের ইনকাম বেড়ে গেছে, আমাদের আর চিন্তার কোনও কারণ নেই—এই জায়গা থেকে, ফল্টি সিলেকশন অব বেনিফিশারিজ-এর ক্ষেত্রে যদি আপনি মুক্ত না হতে পারেন তাহলে কিন্তু কখনও অগ্রগতি ঘটতে পারে না। আজকে বিভিন্ন জায়গায় ব্যাংক থেকে পেমেন্ট হচ্ছে। আই-আর-ডি-পি.-র লোন বিভিন্ন জায়গা থেকে দেওয়া হচ্ছে আর দেখছি সেখানে কৃষক সভার পক্ষ থেকে তাদের কাছ থেকে চাঁদা নেওয়া হচ্ছে। তাদের বলা হচ্ছে চাঁদা দাও। গরিব মানুষ যাদের বাৎসরিক আয় ৪,৮০০ টাকার নিচে, যারা আজকে একটা অনুদান পাচ্ছে—৩৩ পারসেন্ট সাধারণ ক্যাটাগোরিতে বরাদ্দকৃত যে লোন পাচ্ছে একটা পার্ট হিসাবে, সেখানে তাদের এই কথা বলা হচ্ছে। কি সাংঘাতিক অবস্থা। শেষে বলি, আপনি যদিও পঞ্চায়েত দপ্তরের মন্ত্রী, তবুও আপনি একই সঙ্গে ভূমি দপ্তরের এবং রেভেনিউ ডিপার্টমেন্টেরও মিনিস্টার। পঞ্চায়েত বাজেটে পঞ্চায়েতের উন্নয়নের জন্য কোটি কোটি টাকা জেলা পরিষদকে ডি-আর-ডি-এ. বাবদ দেওয়া হচ্ছে, কিন্তু ৩১শে মার্চের মধ্যে সঠিক ভাবে সেই টাকা দেখা যাচ্ছে খরচ করতে পারছে না। আমার কাছে একটি চিঠি আছে।

[4-20—4-30 P.M.]

চিফ সেক্রেটারি শ্রী তরুণ দত্ত গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল চিঠি লিখেছেন, চিঠির নম্বর জানাচ্ছি—২৩৮৮।এফ, ক্যালকাটা, ৯ই মার্চ ১৯৯০। জেলাগুলিকে সাবধান করে দিয়েছেন যে ট্রেজারি যে ডিপোজিট আছে, মানি আছে তা সঠিকভাবে রাখুন, যে ব্যয়বরাদ্দ হয়েছে আপনারা তা সঠিকভাবে রাখুন। মার্চ মাসে লেখা এই চিঠি। এই চিঠিতে তিনি লিখেছেন যে অহেতুক টাকা খরচ করবেন না, ডিপোজিট করে রাখুন। এদিক ওদিক টাকা করবেন না। এটাই হচ্ছে চিফ সেক্রেটারির মূল বক্তব্য। কিন্তু inspite of giving the circular by Chief Secretary. চিফ সেক্রেটারি সার্কুলার দেওয়ার পরেও দক্ষিণ ২৪ পরগনায় কয়েক লক্ষ টাকা তুলে নিয়ে অন্য খাতে জমা করলেন। এইভাবে প্রতিটি জেলায় অন্যায়ভাবে লক্ষ লক্ষ কোটি কোটি টাকার ডি আর ডি এ ডি এম রা নিজেদের খেয়ালখুশিমতো, অন্যায়ভাবে এখানকার ওখাতে খরচ করছে, আবার ওখাতের টাকা এখাতে খরচ করছেন। তাছাড়া পারসোনাল লেজার ফান্ডে জমা করে দেয়। এরই ফলশ্রুতি হচ্ছে আলিপুর নাজেরাৎ খানা। যে আলিপুর নাজেরাৎ খানার কথা আমি আগেও বলেছি। আজকে সেখানে যে টাকা চুরি করল সেই টাকা উন্নয়নের টাকা ছিল, সেই টাকা রেভিনিউ ডিপার্টমেন্টের টাকা ছিল, সেই টাকা পঞ্চায়েত ডিপার্টমেন্টের টাকা ছিল। সেই টাকা পঞ্চায়েত ইলেকশনের জন্য ছিল। বি.সি.

মুখার্জি কমিটিকে দিয়ে তদন্ত করানো হয়েছিল এবং বি.সি. মুখার্জির তদন্ত রিপোর্টও ১৯৮৭ সালে সেপ্টেম্বর মাসে জমা দিয়ে দিয়েছিল। আপনি মানসিকতার দিক থেকে ভীত সন্ত্রস্ত তাই ওই কোরাপটেড অফিসারসকে প্রোটেক্ট করার জন্যে অত্যন্ত সুনিশ্চিত ভাবে ওই বি.সি. মুখার্জির কমিটির রিপোর্টকে সভায় আনছেন না। আপনি সভায় দাঁড়িয়ে ঘোষণা করেছিলেন যে আমি বি.সি. মুখার্জিকে দিয়ে কমিটি করে তদন্ত করব। কিন্তু আজ পর্যন্ত সেই রিপোর্ট পেলাম না। আপনি আপনার দপ্তরকে কসাইখানায় পরিণত করেছেন। এই কথা বলে আপনার ব্যয়বরাদ্দকে বিরোধিতা করে আমাদের কাটমোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ ভুঁইয়া, আপনি যে পেপারগুলো পড়লেন ওগুলো সব হ্যান্ড ওভার করবেন। ডিমান্ডের যে সাবজেক্ট তার উপরে বক্তব্য রাখতে গিয়ে অন্য দপ্তরের কথায় চলে গেলেন। আপনি জানেন যে কাটমোশন দিলে you must continue yourself on the subject of the cut motion. আপনি এর মধ্যে রেভিনিউ ডিপার্টমেন্ট আনলেন, ল্যান্ড ডিপার্টমেন্ট বললেন। বক্তব্য বলতে বলতে পারমিশন চাইলে তার কোনও মূল্য থাকে না। এটা তো আর পাড়ার আড্ডাখানা নয়, যে যা ইচ্ছে হল বলে যাব। It is a serious business. যাইহোক আপনি আপনার পেপারসগুলো আমার কাছে হ্যান্ড ওভার করবেন।

**শ্রী হেমন্তকুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কয়েক বছর ধরে বামফ্রন্ট গঠিত হবার পরে এই পঞ্চায়েতের বাজেটের ব্যয়বরাদ্দ আলোচনা হয়েছে। আমি বক্তব্য রাখব বলে গতকাল লাইব্রেরিতে গিয়ে দেখলাম কংগ্রেস আমলে পঞ্চায়েতের সম্পর্কে কোনও আলোচনা বিধানসভায় হয়েছে কি না সন্দেহ। আমি কি বলব পঞ্চায়েত সম্পর্কে কোনও আলোচনা বিধানসভায় হয় নি এবং তার কোনও প্রসিডিংসও পাইনি। সুতরাং তাঁদের আমলে তারা যে এই পঞ্চায়েতকে কত গুরুত্ব দিয়েছে বোঝা যায়। পঞ্চায়েত সম্পর্কে আলোচনা করতে গিয়ে বিরোধীপক্ষের মাননীয় সদস্য মানসবাবু বললেন আমরা নাকি কংগ্রেসের অনুসৃত নীতিকে অনুকরণ করে চলছি। দ্বিতীয় কথা হচ্ছে আপনাদের আমলে পঞ্চায়েত ছিল একথা স্বীকার করি কিন্তু তার কার্যকারিতা কতটুকু সেটুকু জানার বিষয়। কিন্তু সেই পঞ্চায়েত নির্বাচন কিভাবে হত, ত্রিস্তর পঞ্চায়েত প্রত্যক্ষ নির্বাচনের মধ্যে দিয়ে হত না। এখন যে পঞ্চায়েত নির্বাচন হচ্ছে সেই নির্বাচনে গ্রাম পঞ্চায়েতের সদস্য এবং পঞ্চায়েত সমিতির সদস্য এবং জেলা পরিষদের সদস্য ৩ জনা সদস্যকে ভোটের দ্বারা নির্বাচন করছেন—প্রত্যক্ষ ভোটে তাদেরকে নির্বাচন করে পাঠাচ্ছেন। ওরা গোড়া থেকে, পঞ্চায়েত হবার পর থেকে দেখছি ওদের গাত্র জ্বালা দেখা দিয়েছে। তারা গোড়া থেকে কয়েক বছর ধরে পঞ্চায়েতকে আক্রমণ করে বক্তৃতা দিয়ে আসছেন. এটা স্বাভাবিক ঘটনা যে পঞ্চায়েত হবার পর থেকে গ্রামাঞ্চলে সামাজিক ভারসাম্যের পরিবর্তন ঘটেছে। ওরা যেসব মানুষের প্রতিনিধিত্ব করেন জোতদার জমিদার বিত্তবান মানুষের যারা পঞ্চায়েত, স্কুলে, সমবায় সমিতিতে বিভিন্ন জায়গাতে প্রতিনিধিত্ব করতেন, যেখানে সাধারণ মানুষের যাওয়ার কোনও অধিকার ছিল না, এখন সেই জিনিসটার পরিবর্তন ঘটেছে। কাজেই ওদের যারা খুঁটি, গ্রামাঞ্চলের সেই খুঁটি নড়ে গিয়েছে, উৎপাটিত হয়ে গিয়েছে। এই কারণেই আজকে জনসাধারণের উপর ভীত নেই, তার জন্যই ওদের গাত্রজ্বালা এবং এত চেঁচামেচি। ওরা আজকে বলে বেড়াচ্ছেন পঞ্চায়েতে চুরি হচ্ছে, পঞ্চায়েতের

সবাই চোর, এবং পঞ্চায়েতের টাকা-পয়সা দিয়ে নাকি আমাদের পার্টির সমস্ত সম্পত্তি তৈরি হচ্ছে। তাই এই ব্যাপারে আমি একটি কথা স্মরণ করিয়ে দিই হিসাবটা নিয়ে দেখবেন, পঞ্চায়েতের টাকা পয়সা গ্রাম পঞ্চায়েতে খরচ হয়, এবং গ্রাম পঞ্চায়েতই খরচ করে। কংগ্রেসের তো কিছু গ্রাম পঞ্চায়েত আছে, সংখ্যাটা সেটা ৫ শতাংশ হোক কিংবা ১০ শতাংশই হোক, তাদেরও সেখানে সেই জিনিসটা হয় নাকি যে তারা সেটা বাদ দিয়ে বললেন না ওদেরটা বাদ দিয়ে আমাদেরটাই বললেন, সেটা কিভাবে বললেন—সেটা তো বোঝা গেল না, দ্বিতীয় কথা বললেন চুরির হিসাব নেই, চুরি করলে হিসাব দেওয়ার তো কোনও অসুবিধা নেই, বা টাকা ফেরত দেওয়ারও কোনও অসুবিধা নেই। একজন টাটা বিড়লার কথা বললেন, এখানে তো হিসাব দেওয়ার কোনও অসুবিধা নেই, ইনকাম ট্যাক্স বা সেলস ট্যাক্সের জন্য বাইরে থেকে লোক ভাড়া করলে সেক্ষেত্রে চুরি করলে তার সোজা হিসাব দেওয়ার কোনও অসুবিধা নেই। আর ওরা বললেন যে আমরা সব টাকা ব্যয় করতে পারছি না, টাকা বাড়তি হচ্ছে, ফেরত যাচ্ছে; কেন্দ্রীয় সরকারের টাকা চুরি করলে ফেরত যাওয়ার তো কোনও প্রশ্ন নেই, আমাদের পকেট কি ভর্তি হয়ে গেছে নাকি পকেটে ধরার জায়গা নেই, তার জন্য কি টাকা ফেরত দিয়ে দিচ্ছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই টাকাগুলি যে ফেরত যাচ্ছে আমাদের যেখানে যেখানে বিধানসভার সদস্যরা আছেন সেই টাকাগুলিকে ঐ জায়গায় ফেরত না দিয়ে ওঁদের কাছে ফেরত দিলে তারা সন্তুষ্ট হয়ে যাবেন এবং এই বিষয়টা আর তুলবেন না। কেন এই ধরনের কন্ট্রাডিকটরির কথা তারা নানা ভাবে বলছেন, এখানে এইগুলির সঙ্গে কোনও সম্পর্ক নেই। আজকে পঞ্চায়েত পশ্চিমবাংলার সর্বত্র মানুষের জনজীবনে তারা একটা স্থান করে নিয়েছে এবং তারা সব ব্যাপারে সামাজিক ব্যাপার বলুন, অর্থকরী ব্যাপার বলুন, আছে। জওহর রোজগার যোজনা নির্বাচনী ছলনা, অনেক কংগ্রেসি মনীষী তো জেনেছিল, গান্ধিজীর তো ধ্যানধারণা ছিল পঞ্চায়েতে, তাহলে জওহর রোজগার যোজনা নামটা কেন হল, সেখানে তো গান্ধিজীর নামটা হতে পারত, লাল বাহাদুর শাস্ত্রী হতে পারত, কিন্তু এখানে একটা নেহেরু পরিবারকে কেন এর মধ্যে জড়িয়ে নামটা করলেন—জওহর রোজগার যোজনা, এক্ষেত্রে তো গান্ধিজীর নামটাও হতে পারত। নির্বাচনে এই জওহর রোজগার যোজনার নামটাকে কাজে লাগাবেন বলেই কি এই পরিকল্পনা করেছিলেন, এবং তারই ফলশ্রুতি কি এর ভেতর দিয়ে প্রকাশ পায় না? টাকা না হয় বেশি আসত জওহর রোজগার

[4-30—4-40 P.M.]

যোজনায়, জওহর নামটা কেন হল—লাল বাহাদুর শাস্ত্রী হতে পারত, মহাত্মা গান্ধী হতে পারত সেটা না হয়ে জওহর রোজগার যোজনা হল কেন? এটা কি খুব ভুল বলা হল? এটা কি খুব খারাপ বলা হল? ওঁরা বললেন জওহর রোজগার যোজনায় টাকা বেশি আসছে—সমস্ত পরিকল্পনাগুলি এন.আর.ই.পি., এল.আর.ই.পি. ইত্যাদি পরিকল্পনাগুলি সবগুলিকে এক করে দিয়ে জওহর যোজনা করলেন। সেটা যোগ করলে টাকা খুব একটা বেশি হয় নি। ওঁরা বললেন কম টাকা। যাঁরা দুঃস্থ, যাঁরা গরিব, যাঁরা কর্মহীন লোক বলা হল তাঁদের ১০০ দিন কাজ দেওয়া হবে; কিন্তু বাস্তবে দেখা গেল যে তাঁদের ১০।১২ দিনের বেশি কাজ দেওয়া যাচ্ছে না। কাজেই এইসব ধাপ্পা তাঁরা দিয়েছেন, এইসব তো দেখতে হবে। আর একটা কথা বলে দিলেন অভিযোগ নিয়ে, অভিযোগ তুললে তো অভিযোগ প্রমাণ করতে হয়। আমাদের

দেশে আইন আছে যে অভিযোগ করে তাঁকে অভিযোগ প্রমাণ করতে হয়। আর ওঁরা তো বিধানসভায় যা ইচ্ছে তাই বলে যাচ্ছেন কোনও দায়িত্ব নেই—চোর বলছেন, জোচ্চর বলছেন, কসাইখানা বলছেন। আমরা তো জানি কসাইখানাতে গলা কাটা হয়, তো ওখানে কার গলা কাটা হয় তা আমার জানা নেই। বিধানসভায় দাঁড়িয়ে যা খুশি তাই বলছেন। এইসব কি হয়? আপনারা যে অভিযোগগুলি আনছেন তার জন্য তো কোর্ট রয়েছে, ওঁরা তো ছুতোয় নাতায় কোর্টে চলে যায়, দুই-একটা দুর্নীতি, দু' একটা অপকর্ম কাজের জন্য। এইজন্য আপনারা কোর্টে যান না কেন? না কি এটা বলা আছে যে পঞ্চায়েতের বিরুদ্ধে কোনও কেস কোর্ট নেবে না, এখানে তো আইনমন্ত্রী বসে আছেন, তাঁকেই তো জিজ্ঞাসা করতে পারেন। কেস করতে গেলে তো একটা পিটিশন দিতে হয়, তো পঞ্চায়েতের অভিযোগ সম্বন্ধে পিটিশন কোর্ট কেস নেবেনা এইরকম ধারণাও তো নেই। আর একটা জিনিস ভাবতে হবে—আগেকার পঞ্চায়েতগুলি সমাজের বিত্তবান লোকের বাড়ির বৈঠকখানায় বসত, সেখানে অফিস ছিল। কিন্তু এখন পঞ্চায়েতের নিজস্ব একটা বাড়ি হয়েছে, যেটা আপনাদের সময় ছিল না। এখন গ্রামের লোকেরা পঞ্চায়েতের অফিসে যাওয়াটাকে অধিকার বলে মনে করে এবং সে নিজের জায়গা বলে সেখানে যেতে পারে। অভাব, অভিযোগ জানাতে পারে এবং এখানে কারও নিষেধ নেই। এইগুলি এবারকার বাজেট ভাষণে বলা হয়েছে যে অনেক কিছু এখনও করা হয় নি, এগুলি করতে হবে যেমন পঞ্চায়েতের নিজস্ব কোনও গৃহ নেই, গ্রাম পঞ্চায়েত, সমিতির গৃহগুলি তৈরি করতে হবে। তো এই সব কথা তো বলা হয়েছে। ওঁরা চাইছেন, এক শ্রেণীর লোক আছেন যাঁরা গ্রামে লুটে, পুটে খায় তাদের হাতে চলে যাক। একটা কথা মনে রাখতে হবে যে আগেকার পঞ্চায়েত এবং এখনকার পঞ্চায়েত অনেক তফাত। আর একটা কথা যেটা আমরা দেখছি সামাজিক ন্যায় বিচারের ব্যাপারে কোর্টে মামলা এখন অনেক কমে গেছে, এর জন্য যাঁরা ব্যবহারজীবী তাঁদের বিক্ষোভ আছে। বিশেষ করে যাঁরা ছোটখাট উকিল। এখন গ্রামে ছোটখাটো বিরোধ হলে পঞ্চায়েতই মিটিয়ে দিচ্ছে। কোর্ট পর্যন্ত যেতে হচ্ছে না। কিছুদিন আগে বিধানসভায় একটা কথা উচ্চারিত হয়েছিল যে, যদি কারুর ভিটেতে ঘুঘু চড়াতে হয় তাহলে তাঁর বাড়িতে মামলা ঢুকিয়ে দাও। আমরা সেজন্য বলতে চাই গ্রামের লোকের ভিটেতে ঘুঘু চরাবার জন্য মামলা-মোকদ্দমা আমরা সৃষ্টি করছি না, ঘুঘু চরাবার জায়গা অনেক আছে, এখন ঘুঘু চরাবার জায়গা হয়ে গেছে কংগ্রেস অফিসগুলি, সেখানে ঘুঘু চরাবার যথেষ্ট জায়গা পেয়েছে। আমি বলছি ব্যয়-বরাদ্দের যে দাবি করা হয়েছে ওরা অনেক কিছু দাবি করে বলছেন ব্যয়-বরাদ্দ আমরা অনুমোদন করি না। আমাদের বাজেটে আগেই বলা হয়েছে যে বাজেটের ৬০ ভাগ টাকা গ্রামের উন্নয়নে খরচ হবে পঞ্চায়েতের মাধ্যমে, তাহলে কি তাঁরা এর বিরোধিতা করেন? গ্রামের মানুষের উন্নয়নের জন্য টাকা-পয়সা যাতে না যায়, গ্রামের উন্নয়ন যাতে না হয় তার জন্য তাঁরা কি তার বিরোধিতা করেন? এই বাজেট সমর্থন না করার মানে গ্রাম উন্নয়নের বিরোধিতা করা, গ্রামের লোকের যাতে রাস্তা-ঘাট, পাণীয় জলের সুবিধা হয় সেদিক থেকে তার বিরোধিতা করা। আর একটা ব্যাপার হচ্ছে আজকে পঞ্চায়েতী ব্যবস্থার ভেতর দিয়ে বহু সামাজিক নিপীড়নের ফয়সলা হয়ে যাচ্ছে। নারী নির্যাতন বলুন, গৃহ বন্ধুদের উপর অত্যাচারের কথা বলুন নানারকম সামাজিক ব্যাপারে আজকে গ্রামে বিচার সভা বসছে, সেখানে তার ফয়সলা করে দেওয়া হচ্ছে। যারা পণের জন্য নির্যাতন করছে পঞ্চায়েত সেই পণ প্রথার বিরুদ্ধে হস্তক্ষেপ করছে। এই জিনিসগুলি

দেখার জিনিস, ভাববার জিনিস। ওরা সেইসব দিকে গেলেন না, কতকগুলি অঙ্কের হিসাব দেখিয়ে টাকা-পয়সা কোথায় কি হচ্ছে সেইসব কথা বলে গেলেন। পঞ্চায়েতের যে নীতিগত দিক সেই দিকটা খুঁটিয়ে তুলে ধরলেন না, তার ধারে কাছে গেলেন না। কারণ, ওদের পক্ষে যাওয়া অসুবিধা আছে। আবার একথাও বললেন কৃষক সভার পতাকা না ধরলে কাজ পাওয়া যায় না। আমি বলি ওদের অঞ্চলে পঞ্চায়েতের কাজকর্ম হয়, যারা রাস্তা-ঘাটের জন্য মাটি কাটে তারা হাতে লাল ঝান্ডা নিয়ে মাটি কাটতে যায় এই জিনিস কোনও জায়গায় হয়েছে? এই জিনিস দেখলে ওরা ফটো তুলে নিয়ে আসতেন নিয়ে এসে এখানে দেখাতেন। অনেক জিনিসের ফটো নিয়ে এসেছেন, পুলিশ লাঠি চার্জ করছে ফটো নিয়ে এসেছেন। কোনও একজন মহিলা তিনি কি করেছেন, তাঁর উপর কি নির্যাতন হয়েছে, তাঁর নামটা বলতে বারণ বলে বলছি না, কিন্তু লাল ঝান্ডা পুঁতে মাটি কাটতে হচ্ছে এর ফটো তুলে এনে এখানে দেখাতে পারতেন। বিধান সভায় প্রমাণ করার দায়িত্ব নেই বলে এইসব কথা এখানে বলছেন। এখন নতুন কিছু ব্যবস্থার কথা আমাদের পঞ্চায়েত বিভাগ থেকে বলা হয়েছে। হিসাব-নিকাশ যেটা বলে গেছেন যে ঠিক সময়ে পাওয়া যায় না এই অসুবিধা আছে। সেটা ভেবে বলা হয়েছে যে পঞ্চায়েতে আরও দক্ষ কর্মী হিসাব রক্ষক দরকার, আরও প্রশিক্ষণ দরকার, যারা ভালভাবে কাজ করতে পারে সেইসব লোকের দরকার। বাজেট ভাষণে সেইসব কথা বলা আছে যে পঞ্চায়েত সুষ্ঠুভাবে পরিচালনা করতে গেলে সেখানে আরও দক্ষ কর্মী দরকার, আরও হিসাব রক্ষক দরকার। এই কথা সেখানে বলা আছে। খরা ত্রাণের

[4-40—4-50 P.M.]

টাকার কথা বললেন। ৩১শে মার্চ খরচ করার শেষ দিন, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ২৯শে মার্চ টাকা এল। এই টাকা খরচ করতে গেলে নিজেদের নিয়ে নিতে হবে এবং তারপর হিসাব দিতে হবে। এছাড়া কিছুতেই সম্ভব নয় খরচ করার। পুকুর কাটার টাকা আসে ভাদ্র মাসে। এই টাকায় কি করে পুকুর কাটবেন? পুকুর কাটতে গেলে মার্চ মাস পর্যন্ত অপেক্ষা করতে হবে। নভেম্বর, ডিসেম্বর মাসে আপনারা বললেন, এই টাকা খরচ করতে পারেন নি, পড়ে আছে। কাজেই কোন স্কীমের টাকা কোন সময়ে আসা দরকার সেটা আপনাদের ভাবতে হবে। আর গ্রামাঞ্চলে কোন সময়ে কি কাজ করতে হবে সেটার একটু ভাবনা চিন্তা করে দেখার দরকার আছে। পঞ্চায়েতকে ঠিক সময়ে টাকা দেবার কথা ভাবতে হবে। কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে যৌথভাবে যাতে টাকাগুলিকে কাজে লাগানো যায় সেটা এখন ভাববার সময় এসেছে, তা না হলে এই টাকা কিছুতেই কাজে লাগানো যাবে না। পুকুর কাটার টাকা ৩১শে মার্চের মধ্যে খরচ করতে না পারলে ফেরত চলে যাবে এটা হতে পারে না। কারণ পুকুর কাটার সময় হচ্ছে এপ্রিল, মে, জুন মাস। সবাই জানে যে, এই সময় পুকুর শুকনো থাকে। তা না হলে অন্য সময় পুকুরে জল থাকায় পুকুর কাটার অসুবিধা আছে। এই সব কারণের জন্যই পুকুর কাটার টাকা ফেরত যায়। গ্রামাঞ্চলে সুষ্ঠু পঞ্চায়েতী ব্যবস্থা চলছে। এটা ওরা কিছুতেই সহ্য করতে পারছেন না। গ্রামাঞ্চলের মানুষের কিছু কাজ হচ্ছে বলেই বিধানসভা, পঞ্চায়েত নির্বাচনে মানুষ আমাদের আরও বেশি বেশি করে ভোট দিচ্ছে এবং আরও বেশি বেশি করে তাদের প্রতিনিধি পঞ্চায়েত, বিধানসভায় পাঠাচ্ছে। ওরা এখানে বসে বুঝছেন যে পঞ্চায়েতের কাজ কর্ম হচ্ছে না, সব লোকেরা চুরি

করে নিচ্ছে। আপনারা এটা কি মনে করেন যে, চোরই হচ্ছে আজকে মেজরিটি, সেই জন্য তারা বেশি করে চোর প্রতিনিধি পাঠাচ্ছে? তাহলে দেশের সব লোকই চোর হয়ে গেছে বলতে হয়। সেই জন্য চোরকে তাদের প্রতিনিধি করে পাঠাচ্ছে। এছাড়া তো আমাদের অন্য কোনও ব্যাখ্যা আর আসে না। এই ভাবে দেশের লোককে অপমান করার কোনও যুক্তি আছে কি না এটা আমরা বুঝতে পারছি না। আজকে গ্রামাঞ্চল নানাভাবে এগোচ্ছে। আমরা দেখতে পাচ্ছি গ্রামাঞ্চলে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করার জন্য পঞ্চায়েত সেমিনার করছে এবং গ্রামাঞ্চলের সংস্কৃতির ধারাকে তারা তুলে ধরছে। এই সব দিক থেকে পঞ্চায়েতকে আরও একটু ভাবা দরকার বেশি করে। আমি হিসাব নিকাশের মধ্যে যাচ্ছি না। এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধী পক্ষের সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর ব্যানার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় মন্ত্রী মহাশয় পঞ্চায়েত ও গ্রাম উন্নয়ন দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের কাটমোশনগুলির প্রতি সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, আমাদের এই সভার প্রবীণ সদস্য, অত্যন্ত শ্রদ্ধাভাজন ব্যক্তি হেমন্তবাবুর বক্তৃতা আমি শুনলাম। তিনি পঞ্চায়েত ব্যবস্থার গুরুত্বের কথা বললেন এবং বললেন যে তাঁরা এই পঞ্চায়েত ব্যবস্থাকে গ্রামে গ্রাসরুটে পৌঁছে দিতে চান। তিনি পঞ্চায়েতের বিভিন্ন কর্মসূচির কথাও বললেন কিন্তু স্যার, আজকে পঞ্চায়েতের বাজেটের দিন সরকারি দলের সদস্যদের উপস্থিতি দেখে আমার তা মনে হচ্ছে না। আমাদের কথা ছেড়ে দিন, আপনাদের মতে তো আমরা কিছুই করি না কিন্তু পঞ্চায়েত বাজেটের দিন সরকারি দলের সদস্যদের উপস্থিতির হার যদি এই রকম হয় তাহলে এই পঞ্চায়েত ব্যবস্থাকে তাঁরা গ্রাসরুটে কি করে পৌঁছে দেবেন বুঝতে পারছি না। মাননীয় প্রবীণ সদস্য হেমন্তবাবু বললেন যে এন.আর.ই.পি., আর.এল.ই.জি.পি. এইসব মিলিয়ে যা দেওয়া হত আর জওহর রোজগার যোজনায় যা দেওয়া হচ্ছে তা প্রায় সমান সমান। এটা কিন্তু ঠিক নয়। ১১.৯.৮৮ তারিখে মন্ত্রী মহাশয় নিজে বলেছেন, গত বছর বিধানসভায়, জওহর রোজগার যোজনা একটা ভাঁওতা, অবাস্তব পরিকল্পনা। সঙ্গে সঙ্গে একথাও বলেছেন যে এন.আর.ই.পি., আর.এল.ই.জি.পি.তে মোট ৮২ কোটি টাকা পেয়েছিলেন আর জওহর রোজগার যোজনায় ১৯৮৯/৯০ সালে তাঁর প্রত্যাশা ২১৬ কোটি টাকা। এর পরও বলবেন যে দুটি মিলিয়ে তার তুলনায় জওহর রোজগার যোজনায় তার থেকে কম টাকা বা সমান সমান টাকা? স্যার, বাজেটের আলোচনার শুরুতে মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা কথা বলব। জওহর রোজগার যোজনার বিরুদ্ধে গতবার আপনি যে বিষোদ্গার করেছিলেন এবং আপনার যে চিন্তাধারা ছিল এবারে সেটা কিন্তু নেই। জওহর রোজগার যোজনা আপনি অ্যাকসেপ্ট করেছেন এবং জওহর রোজগার যোজনায় গ্রাম উন্নয়নের কাজ ত্বরান্বিত করতে পারবেন বলে আশা ব্যক্ত করেছেন। যাই হোক, দেরিতে হলেও মোটামুটিভাবে আপনি এটা বুঝেছেন। এরপর স্যার, আমি আর একটি কথা বলব। হেমন্তবাবু এখানে একটি কথা বললেন, আমি তাঁর থেকে বয়সে ছোট কিন্তু তাঁর কাছ থেকে এসব কথা আমি আশা করি নি। তিনি বললেন যে পণ্ডিত নেহেরুর নামে কেন করা হল? তিনি বললেন, গান্ধীজির নামে কেন করা হল না? নেতাজির নামে কেন করা হল না? তাঁর কাছে এটা আমি আশা

করি নি। জওহর লাল নেহেরুর জন্মশতবর্ষে এই পরিকল্পনাটা করা হয়েছিল। যে জওহরলাল নেহেরু ভারতবর্ষের পার্লামেন্টারি ডেমোক্রাসির অত্যন্ত শক্তিশালী পিলার, যিনি সমাজতন্ত্রের অন্যতম স্তম্ভ সেখানে সে কথা মনে রেখে গ্রামের মানুষদের participation to the administration and to the parliamentary Democracy করার জন্য পন্ডিত নেহেরুর নামে এটা করা হয়েছে। এতে অপরাধটা কোথায়? হেমন্তবাবু পারিবারিক শাসনের কথা বললেন।

[4-50—5-00 P.M.]

হেমন্তবাবুকে আমি বলি, আপনি তো অনেক পুরানো কমিউনিস্ট নেতা, আপনার গায়ে তো অনেক সংগ্রামের রক্ত রয়েছে, আপনি তাহলে এত ছেঁদো কথা কেন বলবেন? এত ছোট আপনি হবেন কেন? মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি, তিনি অত্যন্ত প্রবীণ মানুষ, তাঁর মেরুদন্ড খুব ঋজু, তিনি সহজ, সরল মানুষ। আমরা বলি সোজা, সটান মানুষ বিধানসভায় যিনি আছেন তিনি হলেন আমাদের বিনয়বাবু, তিনি মাথা নিচু করে হাঁটেন না। এই জওহর রোজগার যোজনা সম্পর্কে আপনাদের পার্টির পক্ষ থেকে দেওয়ালে অনেক স্লোগান লেখা হল, বলা হল এটা রাজীব গান্ধীর স্লোগান কিন্তু তারপর এটা আপনি অ্যাকসেপ্ট করেছেন কাজেই এই দপ্তরের মন্ত্রী না থেকে আপনি অন্য কোনও দপ্তরে চলে যান। যে জওহর রোজগার যোজনাকে আপনারা ভাঁওতা বলেছেন তা দিয়ে আজ গ্রামেগঞ্জে কর্মসূচির জোয়ার শুরু হয়েছে। আমি আপনাকে বলি, ১৯৮৮/৮৯ সালে আপনাদের এন.আর.ই.পি, আর.এল.ই.জি.পি.-তে মোট পেলেন ৮২ কোটি টাকা সেখানে ১৯৮৯/৯০ সালে আপনার প্রত্যাশা ছিল ২১৬ কোটি টাকা। ১৯৮৫ থেকে ১৯৮৯-এন.আর.ই.পি., আর.এল.ই.জি.পি.তে পেয়েছেন ১৬৭.১৫ কোটি টাকা আর খরচ করেছেন ১৫৬.২৪ কোটি টাকা। মাননীয় হেমন্তবাবু বললেন যে টাকা খরচ না হওয়াটা বড় কথা নয়। কিন্তু আপনাদের বোঝা দরকার যে কেন্দ্রীয় সরকার এই টাকাটা পাঠাচ্ছেন গ্রামের গরিব মানুষদের জন্য। এই এন.আর.ই.পি. কেন? এই এন.আর.ই.পি. প্রকল্প করা হয়েছে কেন? এন.আর.ই.পি. প্রকল্পের কতকগুলি লক্ষ্য আছে। এই যে জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প অর্থাৎ এন.আর.ই.পি., এর লক্ষ্য হচ্ছে গ্রামের কর্মহীনদের কর্মসংস্থান করে স্থায়ী সম্পদ সৃষ্টি করা, গ্রামের মানুষের জীবন-যাপনের মানোন্নয়ন করা। এই লক্ষ্যতে পশ্চিমবঙ্গে ঘাটতি আছে সেগুলি কি আগামীদিনে পূরণ করতে পারবেন? আপনার লক্ষ্য মাত্রায় ঘাটতি কোথায়? আমি একটা হিসাব আপনাকে দিচ্ছি। ১৯৮৩-৮৪ সালে ২৩ লক্ষ ২২ হাজার, ১৯৮৪-৮৫ সালে ২৮ লক্ষ ২৪ হাজার, ১৯৮৫-৮৬ সালে ৭ লক্ষ ১৩ হাজার, ১৯৮৬-৮৭ সালে যেহেতু নির্বাচনী বছর সে জন্য লক্ষ্য মাত্রা ২০ লক্ষ বেশি টার্গেটে গেছেন। তারপরে ১৯৮৭-৮৮ সালে ৪ লক্ষ ৯৪ হাজার, লক্ষ্য মাত্রার বেশি হয়েছে। ১৯৮৮-৮৯ সালে ২৯ লক্ষ ৫৩ হাজার, ঘাটতি হয়েছে। আপনার দপ্তর বলছে যে মজুরি বৃদ্ধির জন্য কমাতে হয়েছে, মজুরি বৃদ্ধি পাবার জন্য আমরা কর্মসূচিতে শ্রম দিবস বেশি করে সৃষ্টি করতে পারিনি। কিন্তু যোজনা কমিশনের সঙ্গে আলোচনা করে রুর্যাল ডেভেলপমেন্ট দপ্তর মজুরি স্থির করেন, শ্রম দিবস সৃষ্টি করার টার্গেট করেন। আপনি গ্রামোন্নয়নে খাদ্য শস্য দেবার যে পরিকল্পনা নিয়েছিলেন তাতে খাদ্য শস্য দিতে পারেন নি। ১৯৮৪-৮৫ সালে ৯,৯১৯ টন—১ কোটি ৪৮ লক্ষ ৭৯ হাজার টাকার খাদ্য দিতে পারেন নি। ১৯৮৫-৮৬ সালে ৩০,৪৭৫ টন—অর্থাৎ ৪ কোটি ৫৭ লক্ষ ৪২ হাজার টাকার খাদ্য

দিতে পারেন নি। ১৯৮৬-৮৭ সালে ৩০,৩৯৪ টন—অর্থাৎ ৪ কোটি ৫৫ লক্ষ ৯১ হাজার টাকার খাদ্য দিতে পারেন নি। ১৯৮৭-৮৮ সালে ২২, ১৯৫ টন—অর্থাৎ ৩ কোটি ৪৪ লক্ষ ২২ হাজার টাকার খাদ্য দিতে পারেন নি। ১৯৮৮-৮৯ সালে ৯,৭৫৩ টন—অর্থাৎ ১ কোটি ৫৯ লক্ষ ৯৫ হাজার টাকার খাদ্য দিতে পারেন নি। আমি বর্ধমান জেলার ব্যাপারে একটা হিসাব দিচ্ছি। বর্ধমান জেলায় ১১ লক্ষ ৬৯ হাজার টাকা খরচ করে ২৯২টি পুকুর তৈরি হয়েছে। পুকুর হয়েছে ভাল কথা। কিন্তু ব্যক্তিগত মালিকানায় এই পুকুরগুলি তৈরি হয়েছে। আপনার দপ্তরের কাছ থেকে সেইরকম কোনও গ্যারান্টি পৌঁছায়নি যে এই পুকুরগুলি সাধারণ মানুষকে ব্যবহার করতে দেবে যা সাধারণ মানুষের ব্যবহারের জন্য এগুলি উৎস্বর্গীকৃত হবে। আপনি ব্যক্তিগত মালিকানায় পুকুর তৈরি করেছেন। আমরা বলছি যে স্থায়ী সম্পদ সৃষ্টি করছি। তার মানে কিন্তু কাঁচা রাস্তা নয়। ৬টি জেলা আপনার দপ্তর সার্ভে করেছে। ১২ হাজার ৬১০টি নতুন পথ তৈরি করেছে এবং এর জন্য ৬ কোটি ৩৮ লক্ষ টাকা খরচ করেছেন। কিন্তু এগুলি সবই কাঁচা রাস্তার জন্য খরচ করেছেন যেটা নিয়ম নয়। অডিট বলছে, সি.এ.জি রিপোর্ট বলছে, পাবলিক অ্যাকাউন্টস কমিটি বলছে, এই যে ৬ কোটি ৩৮ লক্ষ টাকা খরচ করে ১২ হাজার ৬১০টি নতুন রাস্তা করেছেন এর মধ্যে ৭৫ ভাগই হচ্ছে কাঁচা রাস্তা। তার ফলে আপনি লক্ষ্য মাত্রায় যেতে পারেন নি। আমরা জানি যে এর মধ্যে অনেক অসুবিধা আছে। আমি হেমন্তবাবুর কথার বিরোধিতা করি। পঞ্চায়েত মানেই আমরা বিরোধিতা করব না। কিন্তু পঞ্চায়েতে চুরির কথা বলব না, এটা হতে পারেনা। আমার কাছে একটা বই আছে—The West Bengal Panchayat Act, 1973 এই বইটা কে করেছিলেন? আমার সামনে সুব্রতবাবু বসে আছেন, তিনি যখন পৌরমন্ত্রী ছিলেন, তখন তিনি এই আইনটা এনেছিলেন। তারপরে এই আইনের অনেক অ্যামেন্ডমেন্ট আপনারা করেছেন। কিন্তু কংগ্রেসের মোটিভেশন ছিল না একথা কি করে বলছেন? খসড়াটা আমরা করেছিলাম ১৯৭৩ সালে। তারপরে আপনারা তার মডারেশন, অলটারেশন, অ্যাডিশন ইত্যাদি করেছেন। পঞ্চায়েতের জন্য অধিক মাত্রায় খরচ করতে পারিনি কেন? এ নিয়ে আলাদা ভাবে বিতর্ক হতে পারে। উলুবেড়িয়া থেকে হাওড়া পর্যন্ত হাইওয়ে করা প্রয়োজনীয় বেশি, না এই পঞ্চায়েতের হাতে টাকা দেওয়া প্রয়োজনীয়তা বেশি, সেটা নিয়ে আলাদাভাবে বিতর্ক হতে পারে। কিন্তু ১৯৭৩ সালে এই অ্যাক্ট আমরাই করেছিলাম। পঞ্চায়েতের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে, পঞ্চায়েতের হাতে গিয়ে গ্রামের মানুষের উন্নয়ন হয়েছে, গ্রামের মানুষ বেশি করে জড়িয়ে পড়েছে গ্রামের উন্নয়নের কাজে। এতে আমাদের বিরোধিতা করার কি আছে। কিন্তু যেখানে চুরি হচ্ছে, দুর্নীতি হচ্ছে, সেই কথা যদি এখানে বলতে না পারি, সেই বিষয়ে দৃষ্টিভঙ্গির পরিবর্তন না করাতে পারি তাহলে আমরা বিরোধী দলে যারা আছি, তারা সঠিক দায়িত্ব পালন করছি না। আজকে বলতে হবে, পঞ্চায়েত অ্যাক্টে ইন্সপেকশনের কথা বলেছেন, পঞ্চায়েত অ্যাক্ট ২০৫, সেখানে বলেছেন পঞ্চায়েত অফিসার, ডি.পি.ও. এঁরা তদন্ত করবেন যদি কোনও দুর্নীতির অভিযোগ থাকে। আমি আপনার কাছে বলি হাটুরিয়া গ্রাম পঞ্চায়েত বাগনান—আমাদের অত্যন্ত শ্রদ্ধাভাজন সদস্য এখানে বসেছিলেন উনি জানেন, বাগনানের সেই পঞ্চায়েতে ইন্সপেকশন করে ১ লক্ষ ৫ লক্ষ টাকার একটা ভুয়া হিসাব দেখবেন। আমাদের পঞ্চায়েত অ্যাক্টের মধ্যে পেজ ৩৫, সেকশন ৪৫(৫)-এর মধ্যে বলছে, যে কোনও চেক যদি তুলতে হয় সেখানে প্রধান এবং উপপ্রধানের সই মাস্ট। সেখানে উপ প্রধানের সই নেই, প্রধান ১

লক্ষ পাঁচ হাজার টাকা তুলেছে। এমন রীতি নেই। হাটুরিয়া পঞ্চায়েত সমিতির সচিবকে দিয়ে ব্যাক ডেটে এন্ট্রি করানো হয়েছে, এই কথা এখানে বলব না, এটা কি দুর্নীতি নয়? মানস বাবু অনেকগুলো স্পেসিফিক কেস দিয়েছেন। যেখানে চুরি হচ্ছে সেই কথা যদি এখানে আমরা আপনার সামনে না বলি তাহলে কী করে হবে? আপনার মতো প্রবীণ মানুষটাকে কী ভাবে অ্যালার্ট করব যে এই দপ্তরে চুরি হচ্ছে, চুরি হয়, চুরি সম্পর্কে আপনি অ্যালার্ট হন? কিছু মানুষের এই টাকায় আঙুল ফুলে কলা গাছ হয়ে গেছে, এই কথা বললে কি অপরাধ হবে? আর একটা কথা আমি বলি, আমাদের আর একজন, গড়বেতা গ্রাম পঞ্চায়েতের সচিব, অলি বরণ চক্রবর্তী, এর সম্পর্কে বিনয় বাবুর কাছে বলতে চাইছি, এই মানুষটাকে সাসপেন্ড করা হয়েছে, কেন সাসপেন্ড করা হয়েছে? গড়বেতা অঞ্চলের পঞ্চায়েত সচিব ছিলেন তিনি। ১৯৮৬ সালে কয়েক লক্ষ টাকা মিস-অ্যাপ্রোপ্রিয়েশন করা হয়েছিল। এই কথাটা উনি একটা কমপ্লেন করে জানিয়েছিলেন। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এবং ডি.পি.ও.'র কাছে। সেই জন্য সেই ভদ্রলোককে সাসপেন্ড করা হয়েছে। সবচেয়ে দুর্ভাগ্যের কথা, আমাদের পক্ষে সৌভাগ্য পরবর্তী পঞ্চায়েত নির্বাচনে সেখানে কংগ্রেস সেই পঞ্চায়েত দখল করেছে। আজকে এই কথাটা বলছি একজন সচীব পঞ্চায়েতের চুরির কথা তোলার জন্য তাকে সাসপেন্ড করা হল। আপনি এখনও পর্যন্ত বলেন নি যে সচিবরা গভর্নমেন্ট কর্মচারী। পঞ্চায়েত সচীবদের প্রভিডেন্ট ফান্ডে টাকা কাটেন না। তাদের সরকারি কর্মচারী হিসাবে স্বীকৃতি আপনারা দেন নি। কিন্তু সুব্রত বাবুর আমলে পঞ্চায়েত সচীবদের সরকারি কর্মচারী হিসাবে স্বীকৃতি দিয়েছিলেন।

[5-00—5-10 P.M.]

আমি পুরোনো কাসুন্দির মধ্যে যেতে চাই না। ডাঃ অসিত বসুর একটা বই আছে। অবশ্য মাননীয় মন্ত্রী মহোদয়, আমি আপনাকে শিক্ষণ দিতে চাই না। বিহার, রাজস্থান, কেরালা, পাঞ্জাব, মহারাষ্ট্র প্রভৃতি রাজ্যে পঞ্চায়েত সচিবকে সরকারি কর্মচারী হিসাবে ঘোষণা করা হয়েছে, কিন্তু পশ্চিমবঙ্গে এখনও করা হয় নি। যখন আমাদের পঞ্চায়েত আইন তৈরি হয়েছিল তখন আমাদের তৎকালীন বিরোধী দলের শ্রদ্ধেয় নেতারা বলেছিলেন, 'পঞ্চায়েত সচিবকে সরকারি কর্মচারী করা ঠিক হবে না। কারণ প্রধানরা ইলেকটেড হওয়া সত্ত্বেও কোনও মাইনে পাবেন না, আর সচিবদের আন্ডারে তাঁদের তাহলে থাকতে হবে।' কিন্তু কথাটা ঠিক নয়। কারণ গভর্নমেন্ট অফিসাররা যতই শিক্ষায় দীক্ষায় বড় হন না কেন, তারা নিশ্চয়ই মন্ত্রীদের ওপরে নন এবং তাঁরা নিশ্চয়ই মন্ত্রীদের কন্ট্রোল করেন না। আর আপনি সচিবকে যদি সরকারি কর্মচারি না করেন তাহলে ১০(২) ধারা—ওয়েস্ট বেঙ্গল সার্ভিস কন্ট্রোল অ্যান্ড অ্যাপিল রুলস অনুযায়ী পঞ্চায়েত সচিবকে আপনি সাসপেন্ড করলেন কি করে? যদি সরকারি কর্মচারীই না হবে তাহলে সরকারি কর্মচারিদের ক্ষেত্রে যে আইন প্রযোজ্য সেই আইন অনুসারে কি করে করলেন? এটা খুবই দুর্ভাগ্যের বিষয়। অবশ্য আপনি নিশ্চয়ই ব্যক্তিগতভাবে এটা করেন নি, কিন্তু আপনার দপ্তর থেকে করা হয়েছে। আপনার কলকাতার অফিস থেকে সে বিষয়ে প্রত্যেককে কপি দেওয়া হল, ব্লক ডেভেলপমেন্ট অফিসারকে দিলেন, এক্সটেনশন অফিসারকে দিলেন, ডাইরেক্টর অফ পঞ্চায়েতকে দিলেন, সাবডিভিসনাল অফিসারকে দিলেন, সবাইকে দিলেন, কিন্তু যাঁকে সাসপেন্ড করা হ'ল, বলি দেওয়া হ'ল, তাঁর কাছে কোনও কপি গেল না। এই জিনিস কেন হবে বিনয়বাবু? আপনার পঞ্চায়েত

াজ করবে কী মেশিনারি নিয়ে? আপনাকে পঞ্চায়েত সচিবের ওপর বেশি করে নির্ভর রতে হবে। কারণ তিনিই ডি-ফ্যাকটো গ্রাম পঞ্চায়েতের প্রধান, তিনিই সমস্ত কাজকর্ম রবেন। সচিবকে বিশ্বাস করে যদি মিটিং ডাকার ক্ষমতা না দেওয়া হয় তাহলে কাজ চলবে া। আমি আপনাকে উদাহরণ হিসাবে বলছি, বালি জগাছার পঞ্চায়েত সচিবকে মিটিং ডাকার ক্ষমতা দেওয়া হয় নি এবং পশ্চিমবাংলার অনেক জায়গায়ই দেওয়া হয় নি। এগুলি আপনাকে দখতে হবে। আর একটা কথা বলি, মাননীয় সদস্য হেমন্ত বাবু বললেন গ্রাসরুট পঞ্চায়েতকে াড়ে তুলতে হবে। একথা বলতে তিনি কি বলতে চাইলেন? গ্রামে যে মানুষ বিড়ি বাঁধে াকেও তো পঞ্চায়েত সমিতির সদস্য করা হচ্ছে, যে মানুষ তাল গাছ চাঁচে তাকেও সদস্য রা হয়েছে, অনেক ক্ষেতমজুর সদস্য হয়েছেন। সেই সমস্ত মানুষে পঞ্চায়েত সমিতি ভরে গছে। সেই সমস্ত মানুষরা ৬/৭ ঘন্টা সময় নষ্ট করে পঞ্চায়েত সমিতির সভায় যোগ দিচ্ছে, কন্তু কত পাচ্ছে, না ৫ টাকা। মন্ত্রী মহাশয় আপনি এটা একটু নোট করুন। মাত্র পাঁচ টাকা াতা দেবেন, একটা মানুষ সারা দিন পঞ্চায়েত সমিতির মিটিং করবে? হোয়াট ইজ দেয়ার ন্টারেস্ট? সে উৎসাহ পাবে কি করে? এই যদি অবস্থা থাকে তাহলে তাঁরা উৎসাহী হবেন া। আমাদের মধ্যে পঞ্চায়েত বিভাগ থেকে একটা বই বিলি করা হয়েছে। তাতে দেখছি ৫ ং, ৬নং, এবং ১০ নং-এ একই বিষয় বার বার বলা হয়েছে। অফিসাররা বইটাকে বড় রে দেখাবার জন্য একই জিনিস বার বার উল্লেখ করেছেন। যেমন সাজসরঞ্জাম দিতে হবে, বল্ডিং তৈরি করতে হবে। এই ভাবে একই কথা একবার ৫নং-এ বললেন, আবার ৬নং- বললেন এবং আবার ১০ নং-এ বললেন। এত বার বলবার কোনও দরকার ছিল না। মার একটা কথা হচ্ছে, দুর্নীতির কথা মানসবাবু বলেছেন। আমাদের পঞ্চায়েত কি কাজ রে, পঞ্চায়েত বিষয়ে কতগুলি আইন আছে, আইনে কি বলা আছে? না, যে প্রধান সে ার নিজের হাতে ২৫০ টাকার বেশি রাখতে পারবে না। অথচ মাননীয় মন্ত্রী মহাশয়, াপনি জানেন এক একটি পঞ্চায়েত প্রধানের হাতে ১০/২০/২৫ হাজার টাকা বেশিরভাগ ময়ই থাকে। কেন এই টাকাগুলি ব্যাঙ্কে জমা দেওয়া হয়নি? এই কথাগুলি মানসবাবু বলে ড় অপরাধ করে ফেললেন হেমন্তবাবু? উনি তো খালি পঞ্চায়েতের দুর্নীতির কথা বলেছেন। ামি আপনাকে বলি, পঞ্চায়েতের কোথায় অভিযোগ? পঞ্চায়েতের সিস্টেমের বিরুদ্ধে আমাদের কানও অভিযোগ নেই। পঞ্চায়েতের যে ব্যবস্থাগুলি করেছেন তাতে আমাদের কোনও আপত্তি নই। উনি বললেন পণ প্রথার বিরুদ্ধে আমরা আন্দোলন করছি বলে আপনাদের আপত্তি। াপত্তি কেন থাকবে? আমার এলাকার মানুষকে জিজ্ঞাসা করবেন, একসঙ্গে দল বেঁধে ্যাশনাল ইনট্রিগেশন-এর জন্য সভা করতে যাই, আপনার বন-সৃজন পরিকল্পনার জন্য সভা রি। কিন্তু এটা বড় ব্যাপার নয়। এমনও নজীর আছে, পঞ্চায়েতের নেতারা থানায় গিয়ে ধূ হত্যার কেসকে চাপা দেবার চেষ্টা করেছেন, আমি এই নজীর দেব। এই কয়েকমাস াগে, আমি নাম বলে দেব। সেইজন্য বলছি, হেমন্তবাবু এইসব কথা বলে কোনও লাভ নই। খারাপদিকগুলি নিশ্চয়ই বলব, বিরোধী দলে যখন আছি যাতে খারাপ দিকগুলো দূর য়ে গিয়ে আরও ভাল হয় এবং অধিকাংশ টাকা যখন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে াসে। এই টাকা দিয়ে যখন গ্রামাঞ্চলে উন্নয়নের কাজ হয়, শহরাঞ্চলে এত কাজ হয় না। ুতরাং সেইসব কাজগুলিকে ত্বরান্বিত করার জন্য পঞ্চায়েতের এইসব দুর্নীতির কথা বললেই অপরাধ হয়ে যাবে? আমি আপনাকে নজীর দিই, আপনি বলুন তো, ৪০০ ফিট রাস্তায় ইট

পাততে কত টাকা খরচ হতে পারে? আমার কাছে তার নজীর আছে। হারুবেড়িয়ার গ্রাম পঞ্চায়েত—বেসরকারি হিসাবে একটা বই বার করেছিলেন, অবশ্য এখন আর সেই বই বের করা বন্ধ হয়ে গেছে—৪০০ ফিট রাস্তায় ইঁট পাততে ১৫ হাজার ৬৯২ টাকা প্লাস ৭৫ কেজি গম। এই যদি হয় বিনয়বাবু তাহলে কি উন্নত হবে? আর একটি উদাহরণ দিচ্ছি, ৪৬০ ফিট রাস্তায় ইঁট পাততে ব্যয় হয়েছে ২৩ হাজার ১৫১ টাকা প্লাস ২০২ কেজি গম। একথা বলব না? কিভাবে দলবাজি হচ্ছে, কিভাবে নন দলবাজি হচ্ছে একথা বলব না? আমি আপনাকে বলি, দুটি অঞ্চল পাশাপাশি, শ্যামপুর থানার বাজুরি অঞ্চল—তখনও জওহর রোজগার যোজনা শুরু হয়নি—সেই অঞ্চলে ৫ বছরে ২৬ হাজার টাকা ব্যয় হয়েছে আর শসাটি অঞ্চলে যেখানে ব্লক ডেভেলপমেন্ট অফিস অবস্থিত ঐ অঞ্চলের জন্য ৬ লক্ষ টাকা ব্যয় হয়। শ্যামপুর ২ নম্বর পঞ্চায়েত অফিস, গোপীনাথপুর ডাউন তলা রোড আর পুরুদরপুরপাট সেখানে খরচ দেখানো হয়েছে ২ লক্ষ ৮৭ হাজার টাকা প্লাস গম। আমি এখনও এখানে ২ বছর আছি, আমি আপনাকে পদত্যাগপত্র লিখে দিচ্ছি, আপনি যে কোনও মানুষকে সেখানে পাঠান যদি সেখানে ২০০ ফুট রাস্তা হয়ে থাকে তাহলে আমি পদত্যাগ করব। সুতরাং বিনয়বাবু আপনি পারবেন? আপনি সোজা হয়ে দাঁড়ালে কি হবে, গোটা পঞ্চায়েত ব্যবস্থাটা অন্ধকারাচ্ছন্ন হয়ে আছে আপনি টেনে তুলতে পারবেন? সেইজন্য বলছি, পঞ্চায়েত ব্যবস্থা খারাপ আমরা বলিনি, কিন্তু মিস-অ্যাপ্রোপ্রিয়েশন অফ ফান্ড হচ্ছে, পঞ্চায়েতের ভিতর দিয়ে দূর্নীতি হচ্ছে। পক্ষপাতমূলক আচরণ হচ্ছে। আপনি জানেন, ডি.আর.ডি.এর মাধ্যমে টাকা দেওয়া হয়। যিনি শুকা মাছের ব্যবসা করেন, প্লেনে করে ত্রিপুরা যান, বাংলাদেশে যান তাকে ডি.আর.ডি.এর টাকা দেওয়া হয়েছে। ইন্দিরা আবাসন প্রকল্পে উলুবেড়িয়া ১ নম্বর পঞ্চায়েত সমিতির অধীন তপনা গ্রাম পঞ্চায়েতে একজন সরকারি কর্মচারীর ভাইকে বাড়ি করে দেওয়া হয়েছে। আমি ওখানকার সেই মিটিং-এ উপস্থিত ছিলাম, সব নোট করা আছে। সুতরাং আমি যেটা বলছি সেটা হচ্ছে, গোটা পশ্চিমবঙ্গে দূর্নীতি ছেয়ে গেছে, সব দূর্নীতি হচ্ছে আমি বলব না, তবে মেজর পার্টে দূর্নীতি হচ্ছে। একে রদ করার জন্য পঞ্চায়েত বিধানসভার সদস্যদের পার্টিসিপেশন বেশি করে প্রয়োজন, যেটা খুব কম হয়। পঞ্চায়েত সমিতি থেকে

[5-10—5-20 P.M.]

আমার কাছে চিঠি আসে, কিন্তু মিটিংয়ের সময় সব চিঠি আসেনা, কেন আসেনা, তার কারণ মিটিংয়ে গিয়ে আমি এই সব বলি বলে। সেই জন্যই মাননীয় বিনয় বাবু আপনাকে বলছি আজকে পঞ্চায়েতের যে অবস্থা সেই অবস্থার বিরুদ্ধে আমার কিছু বলার নেই, তবে শুধু এইটুকু বলব যে, পঞ্চায়েতের মাধ্যমে যে সব দুর্নীতিগুলি হচ্ছে সেই দুর্নীতির বিরুদ্ধে আপনাকে একটু সজাগ হতে হবে। আপনাকে আর একটু অ্যালার্ট হতে হবে। আপনার এই যে দপ্তর, এই দপ্তরের একটা বিরাট দায়িত্ব, দেশের মধ্যে একটা গ্রামীণ উন্নয়নের ব্যাপারে, অন্তত গ্রামের উন্নয়নের ব্যাপারে এর একটা বিরাট ভূমিকা রয়েছে। এই দপ্তরকে যদি আর একটু জনমুখি করতে পারা না যায় তাহলে খুবই মুশকিল হবে। আমি গতবারের বাজেটে বলেছিলাম আপনার মনে আছে কি না জানিনা আমার জেলায় একটা ঘটনা ঘটেছে। কোন জেলায় পঞ্চায়েত কর্মী সবাই প্লেনে গেছে, হায়দ্রাবাদের ট্রেনিংয়ে এবং প্লেনের কাউন্টার ফয়েল জমা দেয়নি, এরকম কেস আছে, আমি তাও বলেছি এও তো দুর্নীতির ব্যাপার।

যাইহোক, আমি আপনাকে বলছি যে, একটু সজাগ হতে হবে। হেমন্তবাবু বলেছেন পঞ্চায়েতের হাতে যে রকম ক্ষমতা দেওয়া হচ্ছে আমরা নাকি তা সমর্থন করি না। উনি বলেছেন পঞ্চায়েত অনেক কেস করছে, মানুষকে আর মামলা, মোকদ্দমা করতে হচ্ছে না। হেমন্তবাবু আপনি যে জায়গাতে বিচরণ করেন তার থেকে একটু তলার দিকে তাকান। একটা ঘটনার কথা বলছি, দুই ভাই সম্পত্তি কিনেছে এক ভাই সৌভাগ্য বশত আপনাদের পার্টি করেন, আর এক ভাই দুর্ভাগ্যবশত আমাদের পার্টি করেন, উলুবেড়িয়া পঞ্চায়েত সমিতির অন্তর্গত রাঙামাটি অঞ্চলে। জয়কেশ বাবু আপনি তো জানেন, আমি আপনাকে শ্রদ্ধা করি ব্যক্তিগতভাবে, কাজেই আমি বাজে কথা বলছি না। আজকে সেজন্য ঐ ভাই সম্পত্তিতে অধিকার পাচ্ছে না। সেজন্য বলছি পঞ্চায়েতে ব্যাপক দুর্নীতি এবং স্বজন পোষণ হচ্ছে। আমরা কত মানুষের বেনিফিসিয়ারির, ডি.আর.ডি.এ.-র প্রকল্পের মধ্যে দিয়ে কত বেনিফিসিয়ারির উন্নতি করতে পেরেছিলাম, আপনার তো ভাল মনে থাকবার কথা, হ্যাঁ কংগ্রেসের মধ্যেও খারাপ লোক থাকতে পারে। সেচ প্রকল্পে পঞ্চায়েতের ছোঁয়া না পেলে হবে না, ডি.আর.ডি.এ. হবে না। ডি.আর.ডি.এ-র লিস্ট হবে না। ১,৫২,২৯৫ টি হলে কত টাকা মেজার দরকার কত মেজার ক্ষমতা সেটা ভাবতে হবে। আজকে আমরা যে পঞ্চায়েতের কথা বলছি যে পঞ্চায়েত একটা গ্রামের উন্নয়নের মূল স্তম্ভ সেই পঞ্চায়েতকে দুর্নীতি মুক্ত করতে হবে। তাকে সত্যিকারের কাজে লাগাতে হবে। পঞ্চায়েত ব্যবস্থার মধ্যেই গ্রামগুলি বেঁচে রয়েছে, সেই পঞ্চায়েত ত্রুটি বিচ্যুতিগুলি আর যাতে না বাড়ে সেদিকে দৃষ্টি দেবেন। আপনার কোনও বন্ধু প্রাইমারি স্কুলের শিক্ষা ব্যবস্থাতে পঞ্চায়েতকে জড়িত করার কথা বলেছেন, সে সময় এখন আসেনি। সে স্টেজ এখনও আসেনি। তাতে আগুন জ্বলবে, আজকে পঞ্চায়েতে বিচারের নামে প্রহসন চলছে। আজকে পঞ্চায়েত সচিবদের সরকারি কর্মচারী হিসাবে স্বীকৃতি দেওয়া যায় না। তাদের যে স্ট্যাটাস, সেই স্ট্যাটাস তাদের সরকারি কর্মচারী হিসাবে রেকমেন্ড করা যায় না? আপনি বলেছিলেন, পরে আলোচনা করবেন। আজকে তাঁদের কেন গভর্নমেন্ট সার্ভেন্ট করা হবে না, কেন প্রভিডেন্ট ফান্ড কাটা হবে না, কারণ পঞ্চায়েতের তাঁরাই হচ্ছেন মেইন স্তম্ভ। তাঁদের বাইরে রাখা যায় না। তাঁদের সরকারি কর্মচারিদের মধ্যে আনতে হবে। সেইজন্য, বিনয়বাবু, আমি বলি যে, পঞ্চায়েতে যে ত্রুটি-বিচ্যুতি রয়েছে সেগুলো সম্বন্ধে আপনার দপ্তরকে অ্যালার্ট হতে বলুন। এই দপ্তরে বহু কর্মচারী, কিন্তু একটি চিঠি দিয়ে তার উত্তর পেতে তিন-চার মাস সময় লাগে। ডিপার্টমেন্টের সেক্রেটারি এবং ডাইরেক্টরের কাছে ডায়েড ইন হারনেস-এর একটি কেস পাঠিয়েছিলাম। শেষ পর্যন্ত নিরুপায় হয়ে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন ঠিকই, কিন্তু উলুবেড়িয়া কেস হওয়া সত্ত্বেও পঞ্চায়েত সচিব পদে তাকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে হুগলি জেলায়। এইরকম একটা দপ্তরের উপর পশ্চিমবঙ্গের গ্রামীণ মানুষের নির্ভর করছে, গ্রামের বুনিয়াদ শক্তিশালী করবার কথা বলা হচ্ছে! কাজেই এই পঞ্চায়েত দপ্তরকে আজকে যদি দুর্নীতি মুক্ত না করতে পারেন, স্বজনপোষণ থেকে মুক্ত করতে না পারেন তাহলে এই পঞ্চায়েতের ভবিষ্যৎ উজ্জ্বল হবে বলে মনে করি না। এই বলে আমাদের আনীত কাটমোশনকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌরহরি আদক** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করছি এবং বিরোধীদলের কাট মোশনের বিরোধিতা

করছি। একটু আগে মানসবাবু কিছু বক্তৃতা রেখেছেন এবং তারপর শ্রী অমর ব্যানার্জি বক্তব রাখলেন। দুইজনের বক্তব্য শুনলাম। মানসবাবুর বক্তৃতা দুই দিক থেকে লক্ষ করেছি—একটি হচ্ছে, প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর চিন্তাধারাকে প্রচার করবার দিক এবং আর একটি দিক হল, রাজ্যসরকার-কৃত পঞ্চায়েতের যে পরিকাঠামো তার বিরোধিতা করা। এছাড়া অন্য কোনও বক্তব্য তাঁর নেই বলেই আমার ধারণা। এখানে আমার বক্তব্য হল, রাজীব গান্ধী যে জিনিস করতে চেয়েছিলেন সেটা বর্তমানে ক্লোজড চ্যাপ্টার, কোনও মূল্য তার আর নেই। পরবর্তীকালে জওহর রোজগার যোজনায় রাজ্যসরকারের যদি কোনও ত্রুটি-বিচ্যুতি থেকে থাকে সেটা নিয়ে বলবার অধিকার আছে স্বীকার করি। আর একটি বক্তব্য হল, এখানে পঞ্চায়েতের মাধ্যমে প্রায় ১২ বছরের উপর কাজকর্ম চলছে এবং তাতে কংগ্রেসের প্রধানরাও আছেন। সেখানে কয়েকটি উদাহরণ মাননীয় সদস্য দিলেন। আমার এলাকার শশাটি, বাছরী প্রভৃতি অঞ্চলে কয়েকটি নজির আছে। সেখানে ১৫।২০ হাজার টাকা যা খরচ হয়েছে তাতে ফুট ওয়ার্ক, আর্থ ওয়ার্ক, পাইলিং, সোলিং ইত্যাদির জন্যও খরচ হয়েছে। সেক্ষেত্রে ঐসব কাজের জন্য বাড়তি কিছু টাকা খরচ হতেই পারে। এখানে একটি অঞ্চলের নাম উল্লেখ করা হয়েছে—নাকোল অঞ্চল। গত ৫ তারিখে হাওড়া জেলা সভাধিপতি ঐ অঞ্চল ইনস্পেকশন করে দেখেছেন যে, অঞ্চল প্রধানের কাছে এখনও ২০,০০০ টাকার মতো আছে। নিজে গিয়েও দেখে আসতে পারেন। কাজেই এসব বলে লাভ নেই। হয়ত কোনও কারণে টাকাটা খরচ করবার জন্য তোলা হয়েছিল, কিন্তু অনেক সময় খরচ না হয়ে হাতে থেকে যায়।

[5-20—5-30 P.M.]

গোপীনাথপুর এবং দাতনতলাতে আমরা ৪০ বছর ধরে শুনতে পাচ্ছি পিচের রাস্তা হবে। কিন্তু দেখছি সেই সম্ভাবনা নেই। যখন গ্রামের মধ্যে দিয়ে যাই তখন দেখি কোথাও ৮ ফুট কোথাও বা তার কম সোলিং হয়েছে—১০ কি.মি. পর্যন্ত মাত্র সোলিং হয়েছে—এটা আপনার জানা দরকার। নওদা পর্যন্ত ২ কি.মি. সোলিংয়ের ব্যবস্থা হয়েছে, সেটা হওয়া দরকার। ডি.পি.সি.সি.র মিটিংয়ে শশাটি টু দাতনতলা রাস্তাটি হয়েছে, আর-এল-ই-জি-পি.র কাজ হচ্ছে, আপনি সেটা নিশ্চয়ই জানেন। কাজেই এখানে শুধু বলার জন্য বলা, নিজেকে জাহির করার কোনও প্রশ্ন নেই। ১৯৪৮ সালের পর থেকে ১৯৭৮ সাল পর্যন্ত প্রায় ৩০ বছর গেছে আমরা দেখেছি পঞ্চায়েতে কোনও নির্বাচন হয়নি। এখানে সুব্রতবাবুর একটা কথা বলা হল। ১৯৭৩ সালে এই আইনটি হয়েছে। সেই সময়ে বর্ধমানে একটি সম্মেলন হয়েছিল সমস্ত পঞ্চায়েত প্রধানদের নিয়ে। পঞ্চায়েতকে আরও ব্যাপক করার জন্য টাকা বরাদ্দ করা হয়েছিল। সুব্রতবাবু হৈহৈ করে এসেছিলেন এবং মিটিংয়ে এসে বলেছিলেন যে তাঁর মুখ বন্ধ, ঠোঁটে আঙুল দিয়ে দেখিয়ে এটা বলেছিলেন। তিনি বলেছিলেন তাঁর হাত বন্ধ। অর্থাৎ সিদ্ধার্থ বাবু যেটা বলেছেন তাই করতে হবে, নাহলে তাঁর মন্ত্রিত্ব ছাড়তে হবে। সুব্রতবাবুকে দেখিয়ে সেই সময়ে পঞ্চায়েত ভাল ছিল, আজকে পঞ্চায়েত খারাপ কাজ করছে, এইসব কথা বলার কোনও যুক্তি নেই। আজকে পশ্চিমবাংলার ক্ষেত্রে—আপনারা এটা নিশ্চয়ই স্বীকার করবেন, পঞ্চায়েত এখানে যে ভাবে চলছে, পরিকাঠামো যেভাবে চলছে তা সর্বভারতীয় ভাবে স্বীকৃতি লাভ করেছে। রাজীবজীও পর্যন্ত এখানকার পঞ্চায়েতের প্রশংসা করেছেন। সেই সময়ে যে টিম এখানে এসেছিল তাঁরাও প্রশংসা করেছেন। অতএব পশ্চিমবাংলার পঞ্চায়েত সর্বভারতীয়

ভাবে স্বীকৃতি লাভ করেছিল, এখানকার পঞ্চায়েত ব্যবস্থা একটা নতুন দিগন্তের সৃষ্টি করেছে। পঞ্চায়েত হচ্ছে উন্নয়নের হাতিয়ার এবং এটা জেনে আমরা পঞ্চায়েতের হাতে সমস্ত ক্ষমতা তুলে দিয়েছি এবং অর্থও বরাদ্দ হচ্ছে। সোশ্যাল ইকনমিক বাড়ানোর জন্য, গ্রামীণ অর্থনীতিকে মজবুত করার জন্য সেচ, ভূমিসংস্কার ইত্যাদি আজকে হচ্ছে। কংগ্রেস আমলে ভূমিসংস্কারের কাজ যেটুকু হয়েছিল তার চাইতে আমাদের আমলে এটা আরও সুষ্ঠুভাবে চলছে। তবে আমি বলব আরও তৎপরতার সঙ্গে এই কাজ করতে পারলে আরও বেশি করে ফললাভ করা সম্ভব হবে। ভূমি বন্টনের জন্য যে মিটিং হয় সেখানে আমি যাই, আমি পরিষ্কার ভাবেই সংশ্লিষ্ট অফিসারদের বলেছি যে কাজগুলো আরও ত্বরান্বিত করতে হবে। ডি.এম.কে ভেস্টেড ল্যান্ড বন্টনের ব্যাপারে আরও তৎপর হতে হবে, একটা মিটিংয়েই ২০-৩০টি ভূমি বন্টনের কাজ করতে হবে। কৃষির উন্নয়নের স্বার্থে সেচকে উন্নত করতে হবে। হাওড়া, হুগলি, চব্বিশ পরগনা এবং মেদিনীপুর নিশ্চয়ই অসেচ এলাকা। সেচের উন্নতির জন্য সেচ প্রকল্প গ্রহণ করতে হবে। কিন্তু ড্রেনেজ এলাকায়, অসেচ এলাকায় এটা করা হচ্ছে। আজকে পঞ্চায়েত লেভেলে যে প্ল্যানিংগুলি হয় সেখানে সেচ প্রকল্পগুলি নেওয়া হচ্ছে বলা হচ্ছে। আমি বলি এটা সেচ প্রকল্প নয়, এটা ড্রেনেজ প্রকল্প। অতএব সেক্ষেত্রে আমি মনে করি প্ল্যানিং যে কাজ ধরা হয়েছে সেক্ষেত্রে সেচ প্রকল্পকে অসেচ প্রকল্প ধরা যাবে না। আপনাদের আমলে যে পঞ্চায়েত ছিল এক সময়ে সেই পঞ্চায়েতে আমি প্রধান ছিলাম। প্রায় ১৭ বছর সেখানে কাজ করেছি। তখন ওই গ্রামেগঞ্জে উন্নতির জন্য মাত্র ১৩০০ টাকা দেওয়া হয়েছিল। তখন চৌকিদার এবং দফাদারদের বেতন ছিল মাত্র ৫৫ টাকা থেকে ৬৫ টাকা পর্যন্ত। সেখানে আমাদের আমলে চৌকিদার এবং দফাদাররা ৮০০-৮২৫ টাকা বেতন পাচ্ছে। পঞ্চায়েত সেক্রেটারি ১৫০০ টাকা পান এবং জব ওয়ার্কাররা ১২০০-১৫০০ টাকা পান। তবে এই জব ওয়ার্কারদের প্রশিক্ষণের ব্যাপারে যদি ঠিকমতো প্রশিক্ষণ দেওয়া যায় তা হলে পঞ্চায়েতের আরও উন্নতি করা যাবে। এবং এতে আরও ভালভাবে কাজ হতে পারে। আজকে বনসৃজনের কথা বলা হয়েছে। এই বনসৃজনে ২২ পারসেন্ট খরচ করার ব্যবস্থা করা হয়েছে। এই বনসৃজন আপনাদের আমলে কি হয়েছিল? এই বনসৃজন আপনাদের আমলে হয়েছে কি না সন্দেহ। আমাদের তো চোখে পড়েনি। রবীন্দ্রনাথ বলেছিলেন ফিরে দাও সে অরণ্য, লহ এ নগর। সেইদিক থেকে আপনারা বনসৃজনের কোনও কাজই করেন নি। তবে আমরা জানি যে, বনসৃজনের ক্ষেত্রে পঞ্চায়েতের যে এন আর ই পি সোশ্যাল ফরেস্টি এবং আর এল ই জি পি সোশ্যাল ফরেস্টির কাজগুলো ত্রুটিমুক্ত নয়। গ্রাম পঞ্চায়েতের অধীনে যে নার্সারি স্কীমগুলো আছে তা পর্যন্ত নয়, আরও বাড়ানো দরকার। সেক্ষেত্রে ঠিকভাবে আমরা কাজ দেখতে পাচ্ছি না। আমরা দেখছি ইউটিলাইজেশন সার্টিফিকেট ঠিকমতো পাওয়া যাচ্ছে না। সোশ্যাল ফরেস্টিতে যে ব্লক নার্সারি এবং কিষাণ নার্সারি আছে তাতে যেসব চারাগুলো ব্যবহার করা হয় সেইদিকে কেউ নজর দেয় নি। সেইদিকে কোনও ভূমিকা না থাকার জন্যে পশ্চিমবঙ্গে বনসৃজনের ক্ষেত্রে কোনও উন্নতি করতে পারছে না। শুধু ইউটিলাইজেশন সার্টিফিকেট দেওয়াটাই অ্যাচিভমেন্ট নয়। ইউটিলাইজেশন সার্টিফিকেট মানেই অ্যাচিভমেন্ট নয়। বিগত সরকারের একটা পরিসংখ্যান আমার কাছে আছে। সেখানে বহু অশুদ্ধ পরিসংখ্যান দেওয়া আছে। তবে আমি বলব এই পঞ্চায়েতের ক্ষেত্রে ইউটিলাইজেশন সার্টিফিকেটের মূল্যায়ন এবং আমাদের যে টাকা বরাদ্দ করা হয় সেই বরাদ্দকৃত টাকার মূল্যায়ন দরকার। আমার মনে হয় এই

কাজগুলো এস.ডি.ও এবং বি.ডি.ও দেখলে ভাল হয়। আমার যতটুকু জানা আছে যে, কোনও বি.ডিও এই কাজগুলো তদারকি করার জন্য সেখানে যায় না। কোনওরকম সহযোগিতা তাদের দিক থেকে পাওয়া যায় না। অডিট যতটুকু পাওয়া যায় তার মধ্যেই থাকার চেষ্টা করেন। আমার এলাকায় জয়েন্ট বি.ডি.ও পোস্ট আছে, সেখানে জয়েন্ট বি.ডি.ও যখন মিটিং হয় তখন সেখানে যান কিন্তু গিয়ে পেছনে বসে থাকেন, তাঁর কিছু বলার ক্ষমতা নেই, তাঁর সে কিছু নেই। আমার মনে হয় জয়েন্ট বি.ডি.ওকে এই সমস্ত দায়িত্ব দিলে ভাল হয়। বিভিন্ন অঞ্চলে পঞ্চায়েত সমিতি যেগুলো আছে, সেগুলো তদারকি জয়েন্ট বি.ডি.ওর করার দরকার। এগুলো দেখার জন্য অন্তত একবার করে জয়েন্ট বি.ডি.ও.কে গ্রামাঞ্চলের কাজগুলো দেখা দরকার। কোন স্কীমে কত খরচ হবে জানতে চাইলে কেউ বলতে পারেন না। বি.ডি.ওরা এই ব্যাপারে একেবারে অনভিজ্ঞ। ভাউচারে কত টাকা খরচ হয়েছে জানতে চাইলে কেউ উত্তর দিতে পারেনা। আমার মনে হয় বি.ডি.ও, এস.ডি.ও এবং ডি.পি.ও এঁদের নিয়ে একটা টিম করা দরকার, যাতে এই কাজের মূল্যায়ন ঠিকমতো হয় এবং ঠিকমতো পর্যালোচনা করতে পারি। কংগ্রেস বেঞ্চ থেকে এই পঞ্চায়েতের দূর্নীতি নিয়ে অনেক বক্তব্য রেখেছেন। কিছু কিছু পঞ্চায়েতে দূর্নীতি আছে কিন্তু তাই বলে সব পঞ্চায়েতেই দূর্নীতি আছে বলে আমি বিশ্বাস করি না। আমার মনে হয় পঞ্চায়েত ব্যবস্থাকে উন্নতি করার জন্য পঞ্চায়েত অফিসার এবং পঞ্চায়েতের কর্মী আরও বাড়ানো দরকার। পঞ্চায়েতের ব্যাপারে আমাদের আর একটি প্রশ্ন

[5-30—5-40 P.M.]

আছে, আজকে আমরা দেখছি যে '৮৯ মে মাসে অর্থাৎ ১.৫.৮৯ তারিখে তাদের কত টাকা ছিল এবং ৩০.৬.৮৯ তারিখে সেই টাকা কি ভাবে খরচ হল অর্থাৎ গভর্নমেন্ট সার্কুলার কি ছিল, সেই সার্কুলার মেনে আজকে কাজগুলি শেষ করে দিতে হবে। জওহর রোজগার যোজনা আরম্ভ হবে এবং জওহর রোজগার যোজনা আরম্ভ হবার আগে এই কাজগুলি করতে হবে। তাহলে কি আমি বলব ১.৫.৮৯ তারিখ পর্যন্ত যে বিষয়গুলি সেখানে ছিল সেইগুলিকে সুষ্ঠুভাবে রূপায়িত করার জন্য যা নির্দেশ থাকে সেইটা এক মাসের মধ্যে খরচ হবে কি না এটা আপনাদের মূল্যায়ন করা দরকার। আমি বি.ডি.ও. সাহেবকে প্রশ্ন করেছি, সেখানে আমরা বলেছি ইউটিলাইজেশনে সার্টিফিকেট এমনও হতে পারে। খরচটা হয়ত পরবর্তীকালে কাজ করার ব্যবস্থা হতে পারে, সেইজন্য ইউটিলাইজেশন সার্টিফিকেট দেখা দরকার। দ্বিতীয়ত আমি দেখেছি অন গোয়িং স্কীম এন.আর.ই.পি. গ্রাম পঞ্চায়েত ছিল, আর.এল.ই.জি.পি. অন গোয়িং স্কীম যে স্কীমগুলির টাকা, ডিস্ট্রিক্ট ফান্ডের ব্যালেন্সের টাকা, ওপেনিং ব্যালেন্স অ্যাজ অন ১.৫.৮৯ ও অ্যাজ অন ৩০.৬.৮৯ সেইগুলি দেখা দরকার। অন্তত ইউটিলাইজেশন সার্টিফিকেট কি ভাবে হয়েছে সেটা জানা দরকার। এবং সামঞ্জস্য ভাবে একটা নির্দেশ দেওয়া দরকার যাতে করে তারা ঠিক ঠিক ভাবে কাজগুলি করতে পারেন। অনেক জায়গায় বনসৃজনের জন্য টাকা ব্যয় হচ্ছে, অনেকে ব্যারিকেড করে করছেন, কেউ তারের ব্যারিকেড করে করছেন, কেউ ইঁটের ব্যারিকেড করে করছেন। এই ব্যাপারেও একটা সুষ্ঠু দৃষ্টিভঙ্গি থাকা দরকার। যাতে তারা ঐ টাকা সুষ্ঠুভাবে খরচ করতে পারেন। আমরা জানি বছরে দেড় লক্ষ থেকে দুই লক্ষর মতো সোশ্যাল ফরেস্ট্রির জন্য টাকা দেওয়া হয়, কিন্তু আমরা দেখি সেখানে সেই বনাঞ্চলের জন্য যে ভূমি দরকার সেই ভূমি নেই, ফলে ভূমির জন্য সেইগুলিকে করা সম্ভব

হচ্ছে না। ফলে এই সমস্ত কাজগুলি আরম্ভও হয়নি। অতএব আমি মনে করি এইগুলি ঠিকভাবে করতে গেলে ইউটিলাইজেশনের সঙ্গে সঙ্গে অ্যাচিভমেন্ট কিভাবে হচ্ছে সেটাও দেখা দরকার। আজকে সার্বিক সফলতা আনতে গেলে যে প্রশিক্ষণ দেওয়া দরকার পঞ্চায়েতের সদস্যদের ক্ষেতমজুরের এবং প্রান্তিক চাষীদের, যাতে তারা প্রশিক্ষণ পেয়ে এক চাষকে দোফসলি করতে পারে, এবং কৃষি জমিতে যাতে আরও উন্নত ফসল করা যায় সেটা দেখা দরকার। আমরা জানি যে সাবজেক্ট কমিটি কতকগুলি সুপারিশ করেছেন সেই অনুযায়ী মাঝে মাঝে কাজ করাও উচিত অর্থাৎ পঞ্চায়েতকে কর্মক্ষম করা হচ্ছে, সেইদিক দিয়ে বলব এই ব্যাপারে প্রশিক্ষণ দেওয়া দরকার। আমরা এটুকু বুঝিয়ে পঞ্চায়েত হচ্ছে একমাত্র রাস্তা এবং এটাই হচ্ছে আমাদের উন্নয়নের হাতিয়ার মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে বলেছেন প্রতিটি গ্রাম পঞ্চায়েতে হোমিওপ্যাথির ডিসপেনসারি করার কথা বলা হয়েছে, এটা আমরা দীর্ঘদিন ধরে বলে আসছি, হোমিওপ্যাথি ডিসপেনসারিগুলি খোলা দরকার কিন্তু তার ব্যাপারে পুরোপুরি অগ্রাধিকার দেওয়া হচ্ছে না, হয়ত বলা হল ১০টি অঞ্চলে হবে, কিন্তু সেখানে হচ্ছে তিনটি অঞ্চলে ৮টি জায়গায় ঠিক হয়েও হচ্ছে না। হোমিওপ্যাথি ডিসপেনসারিগুলি করা দরকার যাতে করে সাধারণ মানুষ সেখান থেকে কিছুটা ঔষধ যোগাড় করতে পারে, সেটা দেখাও দরকার। অতএব মাননীয় পঞ্চায়েত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তা আমি সর্বান্তকরণে সমর্থন করছি এবং সঙ্গে সঙ্গে কাটমোশনগুলির বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী মান্নান হোসেন :** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এবং গ্রামোন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের সদস্যদের দেওয়া কাটমোশনগুলির সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। এটা ঠিক যে আজকে পশ্চিমবাংলায় বেশিরভাগ পঞ্চায়েত, গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদগুলি যেভাবে দুর্নীতিতে পাঁকে ডুবে গিয়েছে সেটা সর্বজনস্বীকৃত। তার প্রমাণ কিছুদিন আগে বর্তমান মন্ত্রী পঞ্চায়েত দপ্তরের দায়িত্ব নেবার পূর্বে যিনি এই পঞ্চায়েত দপ্তরের মন্ত্রী ছিলেন মাননীয় শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয়, তিনি পঞ্চায়েতের দুর্নীতির বিরুদ্ধে কথা বলতে গিয়ে তাঁকে পঞ্চায়েত দপ্তর থেকে সরে যেতে হয়েছিল। বর্তমানে যিনি পঞ্চায়েত মন্ত্রী, তিনি নিশ্চয় অত্যন্ত শ্রদ্ধাভাজন ব্যক্তি। কিন্তু আজকে পশ্চিমবাংলায় বিভিন্ন গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, এবং জেলা পরিষদগুলি যেভাবে দুর্নীতির সঙ্গে জড়িয়ে পড়ছে, তার বিরুদ্ধে কথা বলতে গিয়ে মাননীয় মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয়ের যে অবস্থা হয়েছিল—তিনিও সেটা ভেবে দোষী ব্যক্তিদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে পারছেন না। জানিনা, দুর্নীতি প্রসঙ্গে কথা বলতে গেলে, আমাদের অনেক সময় বলা হয় এবং অনেক শাসকদলের সদস্য এবং মাননীয় মন্ত্রী বলেছেন যে, স্পেসিফিক অভিযোগগুলি দেবার জন্য। আজকে আমরা বাজেট বক্তব্যের সূচনা করতে গিয়ে মাননীয় সদস্য মানসবাবু, তিনি কতকগুলি স্পেসিফিক অভিযোগের কথা উল্লেখ করেছেন। জানিনা, মাননীয় মন্ত্রী সেই অভিযোগের কি উত্তর দেবেন? তিনি কি ব্যবস্থা নেবেন? আমিও দু-একটা দুর্নীতির অভিযোগ দেব, তার মধ্যে আমরা যাঁরা জনপ্রতিনিধি, বিশেষ করে যাঁরা বিধানসভার সদস্য, আমরা গ্রামাঞ্চল থেকে যাঁরা নির্বাচিত হয়ে এসেছি, আমরা সেই পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে কাজ করতে গিয়ে বিভিন্ন রকম

সমস্যার সম্মুখীন হয়েছি। আমরা সেই সমস্ত ব্যাপারে আজকে যে বর্তমান পঞ্চায়েত ব্যবস্থা এই পঞ্চায়েত ব্যবস্থা পরীক্ষিত পঞ্চায়েত ব্যবস্থা। এর সুনাম এবং দুর্নাম নিয়ে অনেক আলোচনা, সমালোচনা হয়েছে। আমি কিছু প্রস্তাব, কিছু সংশোধনীর জন্য আজকে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে কিছু প্রস্তাব দিচ্ছি। পশ্চিমবাংলায় বিভিন্ন গ্রাম পঞ্চায়েত এর প্রধান, পঞ্চায়েত সমিতির সাধারণ মানুষের ভোটে নির্বাচিত হয়ে তাঁরা সরাসরি আসবার জন্য সেই গ্রাম পঞ্চায়েত সেই সমস্ত সদস্যদের ভোটে নির্বাচিত করবার জন্য আমি সুপারিশ করছি। এই কারণে সুপারিশ করছি যে, গ্রাম পঞ্চায়েত প্রধান সরাসরি সেই পঞ্চায়েতের ভোটারদের দ্বারা নির্বাচিত হন। সেই দল প্রত্যেকটা ভোটারের কাছে দায়বদ্ধ থাকবেন। এবং গ্রামোন্নয়নের ক্ষেত্রে যে পঞ্চায়েতের যে বিভিন্ন রকম কাজের ক্ষেত্রে সব গ্রামকে সমান চোখে দেখবেন এবং উন্নয়নের কাজ সমানভাবে করবেন। এটা মনে করা যেতে পারে। তা ছাড়া আমি প্রস্তাব করছি, আমরা দেখেছি বিশেষ করে, আমরা যাঁরা জনপ্রতিনিধি যাঁরা গ্রাম পঞ্চায়েতের সদস্য প্রধান নির্বাচিত করেন, প্রধান পদাধিকার বলে পঞ্চায়েত সমিতির সদস্য হয়। পঞ্চায়েত সমিতির সদস্য হওয়ার পরে সভাপতি তাঁর পদাধিকার বলে জেলা পরিষদের সদস্য হন। কিন্তু সেই এলাকায় যাঁরা লোকসভার সদস্য, যাঁরা বিধানসভার সদস্য তাঁরা কিন্তু পঞ্চায়েত সমিতির সদস্য থাকতে পারেন পদাধিকার বলে। সেই এলাকায় গ্রাম পঞ্চায়েতগুলির কাজে সরাসরি সেই এলাকার লোকসভার সদস্য বা সেই এলাকার বিধানসভার সদস্য তাঁরা সরাসরি অংশগ্রহণ করতে পারে না। জেলা পরিষদের সদস্যরাও আমরা দেখেছি, পঞ্চায়েত সমিতির সদস্য হতে পারেন না। তাঁরা জেলা পরিষদের সদস্য থাকেন। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয় আজকে যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেন আমি তাঁর কাছে সুপারিশ করছি বর্তমান যে পঞ্চায়েত ব্যবস্থা নিশ্চয় ভাল কিন্তু সমালোচনা না করে উপায় থাকে না। এই পঞ্চায়েত ব্যবস্থাকে আরও বাস্তবমুখি করা যায় কি না সেই ব্যাপারে আরও ভাববার দরকার আছে।

[5-40—5-50 P.M.]

আমরা যারা বিধানসভার সদস্য, লোকসভার সদস্য, জেলা পরিষদের সদস্য, আমরা দেখি গ্রাম পঞ্চায়েতের যখন সভা হয়, যখন সরকারি বিভিন্ন প্রকল্পে অনুদান যায় তখন আমরা গ্রাম পঞ্চায়েতের সেই সভায় অংশ গ্রহণ করতে পারি না। তার জন্য বিধানসভা, লোকসভা, জেলা পরিষদের সদস্যদের এবং গ্রাম পঞ্চায়েতের সদস্যদের মধ্যে একটা কমিউনিকেশন গ্যাপ থেকে যায়। সেজন্য প্রত্যেকটি গ্রাম পঞ্চায়েতে বিধান সভার সদস্য, লোকসভার সদস্য এবং জেলা পরিষদের সদস্যরা পদাধিকার বলে গ্রাম পঞ্চায়েতের সদস্য যাতে হতে পারে তার ব্যবস্থা হওয়া উচিত এবং এঁরা সদস্য হলে গ্রাম পঞ্চায়েতের মানুষের সঙ্গে তাঁদের যোগাযোগ বৃদ্ধি পাবে, আরও ভাল রিলেশন গড়ে উঠবে। আজকে এই পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে প্রধান যদি সরাসরি পঞ্চায়েত ভোটারদের দ্বারা নির্বাচিত হয় তাহলে পঞ্চায়েত প্রধানরা কর্মঠ, সৎ, সমাজসেবী হবে এবং তাতে পঞ্চায়েত এলাকার উন্নয়ন তত বেশি হবে। তাই আমি প্রস্তাব রাখছি বিধানসভার, লোকসভার সদস্যরা যাতে গ্রাম পঞ্চায়েতের কাজে অংশগ্রহণ করতে পারে তার ব্যবস্থা করা হোক। আমরা দেখেছি পশ্চিমবঙ্গে এমন অনেক গ্রাম পঞ্চায়েত আছে যার আয়তন পাশের গ্রাম পঞ্চায়েতের আয়তনের ২/৩ গুণ বড়। অতীতে জওহর রোজগার যোজনার কর্মসূচি ঘোষণা হবার আগে আমরা দেখেছি গ্রাম পঞ্চায়েতে জেলা পরিষদ থেকে

সরকারি অনুদান ভাগ করে দেওয়া হয়, সেখানে এর বিচার বিবেচনা হয় না গ্রাম পঞ্চায়েতগুলির আয়তন এবং জনসংখ্যার দিক থেকে। আমরা দেখেছি মুর্শিদাবাদ জেলায় এমন অনেক গ্রাম পঞ্চায়েত আছে যে গ্রাম পঞ্চায়েতের এলাকা পাশের গ্রাম পঞ্চায়েতের এলাকার চেয়ে ২/৩ গুণ বেশি। সেজন্য সেইসব পঞ্চায়েত এলাকাগুলি ভাগ করে দেওয়া প্রয়োজন। গ্রাম পঞ্চায়েতে এমন অনেক ওয়ার্ড আছে যেখানে কোথাও এক জন, কোথাও ২ জন সদস্য নির্বাচিত হন। সেজন্য গ্রাম পঞ্চায়েতের কন্সটিটিউয়েন্সির পুনর্বিন্যাস করে প্রত্যেকটি কন্সটিটিউয়েন্সিতে যাতে একজন সদস্য নির্বাচিত হতে পারে তার ব্যবস্থা করা উচিত। আমরা বিধানসভার সদস্যরা দেখছি যখন পঞ্চায়েতে কাজ হয় তখন বিধানসভার সদস্যরা সেই কাজে অংশ গ্রহণ করতে পারি না। বিধানসভার সদস্যদের লোকসভার সদস্যদের, জেলা পরিষদের সদস্যদের ক্যারেকটার সার্টিফিকেট, এস সি. এস টি-দের রেশন কার্ডের সার্টিফিকেট দেওয়া ছাড়া অ্যাকচুয়্যালি কোনও ফাংশন নেই। এই বিষয়টিকে সব চেয়ে বেশি প্রাধান্য দেওয়ার জন্য সুপারিশ করছি। পঞ্চায়েতের দুর্নীতির কথা বলতে গিয়ে মাননীয় সদস্য মানস ভুঁইয়া যখন কতকগুলি স্পেসিফিক অভিযোগ দিচ্ছিলেন তখন অনেক সদস্য এখানে চিৎকার করে বলছিলেন মানস ভুঁইয়া অসত্য কথা বলছেন। এর আগে আমি কান্দি থানার পঞ্চায়েতের কতকগুলি স্পেসিফিক অভিযোগ এনেছিলাম সেইগুলির তদন্ত করার জন্য এবং মাননীয় মন্ত্রীকে তদন্ত করে দেখার জন্য অনুরোধ করেছিলাম। সেই তদন্তের কি হয়েছে আজ পর্যন্ত আমরা কিছুই জানি না। ব্লক স্তরে বি.ডি.ও., এস.ডি.ও. তদন্ত করেছেন। কিন্তু সেই পঞ্চায়েতের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। মুর্শিদাবাদ জেলার পুরন্দরপুর গ্রাম পঞ্চায়েতের ৮জন কংগ্রেস সদস্য এবং ৯জন শাসক দল বামফ্রন্টের সদস্য আছে। প্রধান দায়িত্ব গ্রহণ করার পর থেকে সেই গ্রাম পঞ্চায়েতের বিরুদ্ধে একের পর এক দুর্নীতির অভিযোগ উঠেছে সেই গ্রাম পঞ্চায়েত ৪/১/৮৯ তারিখে লক্ষ্মীনারায়ণপুর ঘেরা বাঁধের জন্য ২৮ হাজার টাকা, ৯/১- কুইন্টাল গমের মাস্টার রোল করে দিয়েছিল। সেই এলাকার মানুষ অভিযোগ করেছিল, যে মাস্টার রোল তৈরি করে দেওয়া হয়েছে তা ভুয়ো, অসত্য। তার কোনও তদন্ত হয়নি। তারপর ৮/৩/৯০ তারিখে চন্দ্রপ্রসাদপুর ঘেরা বাঁধের ২৮ হাজার টাকার কাজ হয়েছে। মাস্টার রোল করে দেওয়া হয়েছে। গ্রাম পঞ্চায়েতের বিরুদ্ধে সাধারণ মানুষ বি.ডি.ও., এস.ডি.ও. জেলাশাসকের কাছে অভিযোগ করেছিল এই বাঁধে মাটি ফেলা হয়নি। বি.ডি.ও. তদন্ত করতে গিয়েছিলেন। তিনি বললেন মাটি ফেলা হয়নি। তিলিপাড়া গ্রামে পুকুর সংস্কার করা হয়েছে বলে দেখানো হয়েছে। প্রধান একটা মাস্টার রোল জমা দিয়েছে। সেই মাস্টার রোল টিপ সই করে জমা দেওয়া হয়েছে। তিলিপাড়া গ্রামের মানুষ অভিযোগ করেছিলেন পুকুর সংস্কারের কাজ হয়নি। বি.ডি.ও. তদন্ত করতে গিয়েছিলেন। তিনি তদন্ত করে বললেন তিলিপাড়া গ্রামের পুকুর সংস্কারের কাজ হয়নি। তদন্ত করে ফিরে এলেন বর্তমান জেলা শাসকের আগের জেলাশাসক। তিনি বুঝেছিলেন যে, এই গ্রাম পঞ্চায়েত হচ্ছে অত্যন্ত দুর্নীতিপরায়ণ গ্রাম পঞ্চায়েত। মাস্টার রোলে মাটি কাটা হয়েছে বলে যা দেখানো হয়েছে তা সম্পূর্ণ ভুয়ো। তাই তিনি গ্রাম পঞ্চায়েতকে সমস্ত সরকারি অনুদান বন্ধ করে দিয়েছিলেন। সেই গ্রাম পঞ্চায়েতকে জওহর রোজগার যোজনার টাকা বন্ধ করে দিয়েছিলেন এবং কেন্দ্রীয় সরকারের সমস্ত প্রকল্পের টাকা বন্ধ করে দিয়েছিলেন। আমরা ভেবেছিলাম পঞ্চায়েত প্রধানের বিরুদ্ধে বোধ হয় শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হবে। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে আমরা লক্ষ্য করে দেখলাম যে, সেই

পঞ্চায়েত প্রধান, উপ-প্রধানের বিরুদ্ধে কোনও রকম শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়নি। বর্তমান জেলা শাসক দায়িত্ব নেবার পরে দেখা গেল সেই পুরন্দরপুর গ্রাম পঞ্চায়েত প্রধানকে টাকার অ্যালটমেন্ট দিলেন। সরকারি অনুদান প্রধানকে দিলেন, জওহর রোজগার যোজনায় অনুদান দিলেন। এই প্রধান, উপ-প্রধানের বিরুদ্ধে কোনও রকম শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হল না। মামলা করা হল না। মাননীয় সদস্যরা বলছেন কংগ্রেস অসত্য কথা বলছেন। আপনারা বলছেন স্পেসিফিক অভিযোগ দিন। আমরা স্পেসিফিক অভিযোগ দাখিল করে বলছি, এখানে দুর্নীতি হয়েছে, প্রধান, উপ-প্রধান বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নিন। কিন্তু কিছুই করা হচ্ছে না। আমি মাননীয় মন্ত্রীর কাছে এই অভিযোগের কপিটি জমা দিচ্ছি। আশা করি তিনি এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন। সেখানকার ৮জন কংগ্রেসি গ্রাম পঞ্চায়েত সদস্য ৭ দিনের মধ্যে পদত্যাগ করবেন বলে কপি পাঠিয়েছেন। আর তিন চার দিনের মধ্যেই কংগ্রেসের সব সদস্যরা একযোগে পদত্যাগ করবেন।

[5-50 — 6-00 P.M.]

আপনার সাহস থাকলে আপনি তদন্তকরুন। বি.ডি.ও., এস.ডি.ও.-র কথা শুনতে হবে না। এখানকার পঞ্চায়েত দপ্তরের উচ্চ পদস্থ কোনও অফিসারকে দিয়ে তদন্ত করুন হিম্মত থাকলে এবং আমাদেরও হিম্মত থাকলে আমরা দুর্নীতি প্রমাণ করে দেব এবং আপনাকে এই পঞ্চায়েত প্রধান, উপ-প্রধানের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করতে হবে, এই প্রতিশ্রুতি দিতে হবে। এবারে আমি বনসৃজনের কথায় আসছি। ঐ গ্রামপঞ্চায়েতে বনসৃজন প্রকল্প বহু টাকা খরচ করা হয়েছে। গ্রামের মানুষ যখন সেখানে অভিযোগ তুলে বলল যে বনসৃজনে যে টাকা খরচ করা হয়েছে তা ভুয়ো, সেখানে ভুয়ো মাস্টার রোল দেওয়া হয়েছে, এটা অসত্য তখন আমরা দেখলাম সেখানে কিছুই হল না। বারবার সেখানে বি.ডি.ও, এস.ডি.ও.র কাছে অভিযোগ করা হল কিন্তু শাসকদলের রাজনৈতিক চাপে পড়ে তারা সেখানে শাস্তিমূলক কোনও ব্যবস্থা নিতে পারলেন না। সেখানে প্রধান এবং উপ-প্রধানের বিরুদ্ধে কোনও রকম শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হল না। সেখানে বনসৃজনের নামে গাছ লাগানোর কথা বলা হলেও কোথাও একটি গাছ লাগানো হল না অথচ সেখানে টাকা খরচ হয়েছে বলে দেখানো হল এবং সেখানে প্রমাণ থাকা সত্ত্বেও ও বি.ডি.ও., এস.ডি.ও.কে বলা সত্ত্বেও কোনও ব্যবস্থা হল না। তারা বলছেন, আমাদের হাত, পা বাঁধা। পুরন্দরপুর গ্রামপঞ্চায়েতে তিলিপাড়া গ্রামে পুকুর সংস্কার, চন্দ্রপ্রসাদপুরে ঘেরাবাঁধ সংস্কার ইত্যাদিকে কেন্দ্র করে কোনও কাজ হয়নি কিন্তু তা সত্ত্বেও সেখানে মাস্টার রোল জমা দেওয়া হয়েছে। তারা বলছেন, আমরা মামলা করার জন্য জেলাশাসক মহাশয়ের কাছে উর্দ্ধতন কর্তৃপক্ষের কাছে অনুমতি চেয়েছি কিন্তু সেই পারমিশন পাচ্ছি না। আমরা জানি বনসৃজন প্রকল্পে কাজ হয়নি। এইভাবে পশ্চিমবাংলার বিভিন্ন গ্রামপঞ্চায়েতগুলি দুর্নীতি করে চলেছে। আমরা পঞ্চায়েতে দুর্নীতির কথা বললে আপনারা বলেন যে স্পেসিফিক অভিযোগ দিন। মাননীয় সদস্য মানস ভুঁইয়া মহাশয় কয়েকটি স্পেসিফিক অভিযোগ দিয়েছেন, আমিও দিলাম। সেখানকার ৮জন গ্রামপঞ্চায়েতের সদস্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দরখাস্ত করেছেন, তারা একযোগে পদত্যাগ করবেন। তারা অফিসিয়াল চিঠি পাঠিয়েছেন, সেই চিঠি মন্ত্রী মহাশয়, পেয়েছেন কিনা জানি না তবে তারা আমাকে একটা দরখাস্ত দিয়েছেন সেটা আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে দিয়ে দেব। এইভাবে স্যার, আমরা

দেখাতে পারি যে পশ্চিমবাংলার বিভিন্ন গ্রামপঞ্চায়েত দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে। এই প্রসঙ্গে আমি মুর্শিদাবাদ জেলার কথা একটু বলি। মাননীয় মন্ত্রী মহাশয়ের যদি সাহস থাকে তাহলে তদন্ত করে দেখবেন। অভিযোগ মুর্শিদাবাদের জেলাপরিষদের ১৯৭৮ থেকে ১৯৮৩ সাল পর্যন্ত তৎকালীন যিনি সভাধিপতি ছিলেন তিনি ১০ লক্ষ টাকার কোনও হিসাব দিতে পারেন নি। গ্রামে মাটি কাটা হচ্ছে আর তৎকালীন সহকারি সভাধিপতি গ্রামে গিয়ে টাকা ডিস্ট্রিবিউট করছেন। সেখানে তিনি ক্যাশ টাকা বিলি করছেন। যদি সাহস থাকে তাহলে তার বিরুদ্ধে তদন্ত করুন। ১৯৭৮ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত মুর্শিদাবাদ জেলা পরিষদে ব্যাপক দুর্নীতির প্রমাণ আছে। এর পর স্যার, আমি চৌকিদার, দফাদার এবং তহশীলদারদের কথা একটু বলব। এই চৌকিদার এবং দফাদাররা মৃত্যুর আগের দিন পর্যন্ত চাকরি থেকে ছাড়া পায় না। সরকারিদলের সদস্যরা বললেন যে চৌকিদার, দফাদারদের মাহিনা বেড়েছে। আপনারা কিন্তু তাদের অবসর গ্রহণের ব্যবস্থা করতে পারেন নি। আমি অনুরোধ করছি, চৌকিদার, দফাদারদের উপযুক্ত পেনশন দিয়ে, গ্র্যাচুয়িটি দিয়ে অবসব গ্রহণের ব্যবস্থা করুন। তা না হলে গ্রাম পঞ্চায়েতগুলি কাজ করার ক্ষেত্রে অনেক অসুবিধার সম্মুখীন হচ্ছেন। তাছাড়া অনেক জায়গায় একজন সচিব, এক জন জব অ্যাসিস্টেন্ট দিয়ে কাজ করানো হচ্ছে। এর পর আমি তহশীলদারদের কথা একটু বলব। তারা ২০ টাকা করে মাহিনা পায়। তহশীলদাররা গ্রামের খাজনা আদায় করে। তারা ২০ টাকা করে মাহিনা পায় এবং কমিশন পায়। কিন্তু কোনও বছর যদি খরা, বন্যার মতন প্রাকৃতিক দুর্যোগ হয় তাহলে তাদের ঐ ২০ টাকা মাহিনাতেই সন্তুষ্ট থাকতে হয়, তারা কমিশন পান না। আপনারা চৌকিদার দফাদারদের মাহিনা ভাতা বাড়িয়েছেন। কেন আজকে পশ্চিমবাংলার যে সমস্ত তহশীলদার আছে, তাদের আজ পর্যন্ত ২০ টাকা বেতনে কাজ করতে? কোনও তাদের উপযুক্ত স্যালারি ব্যবস্থা করতে পারবেন না, স্কেলের ব্যবস্থা করতে পারবেন না? যখন বন্যা হয়, তখন গ্রামের মানুষ কর দিতে পারে না, পঞ্চায়েত আদায় করতে পারে না তাদের কাছ থেকে। সেই তহশীলদারদেরই আদায় করতে হয়, এবং সেই ২০ টাকা মাইনেয় তাদের সন্তুষ্ট থাকতে হয়। আজকে সেইজন্য যে ব্যয় বরাদ্দ আনা হয়েছে তার বিরোধিতা করে এবং আমাদের কাটমোশনগুলোকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন, তাকে পুরোপুরি সমর্থন জানাচ্ছি এবং কংগ্রেসের তরফ থেকে যে সমস্ত কাট মোশন এসেছে, তার তীব্র বিরোধিতা করছি। আমি একটা গল্প আগে বলে নিই তারপর আমি আমার বক্তব্য শুরু করব। কোটাল পুকুর বলে একটা জায়গায় ছিল, সেখানকার জমিদার যিনি ছিলেন, তার নাম ছিল ইসলাম চৌধুরি। তার জমিদারির ভান্ডার ঘরের একজন দারওয়ান আঠারো টাকা মাইনের সেখানে কাজ করত। একদিন সে চৌধুরি সাহেবকে বলল, আমি আর আপনার এখানে কাজ করব না। কারণ অন্যান্য জমিদারিতে দারোয়ানদের অনেক মাইনে বেড়ে গেছে, আমি সেই সব জায়গায় কাজ করব, তারা সব লায়েক হয়ে গেছে। অতএব আমরা ঐ রকম প্রমোশন না পেলে থাকব না। তাকে বলা হল, ঠিক আছে তোমার বেতন তাই থাকল, তোমার সেই রকম টাকাই থাকল, তুমি ভান্ডার ঘরে কাজ কর, কলা, মুলো সকলকে দাও, কালকে থেকে তোমাকে সকলে লায়েক বলবে। আমার বক্তব্য আমাদের

পঞ্চায়েত রাজ প্রতিষ্ঠিত হওয়ার পর সবেতেই দুর্নীতিতে ছড়িয়ে গেছে, কোনও কাজ হয়নি, গ্রামাঞ্চলের কোনও উন্নয়ন হয়নি এই সব ওরা দেখছেন। আর বিগত আঠারো বছর ধরে ঐ যে একটার পর একটা লায়েক কেন্দ্রে এবং রাজ্যে তৈরি হল, নমিনেটেড লায়েক তা কিন্তু আজকে আর হচ্ছে না। এই লায়েক বাবুরা আজকে আমাদের শিক্ষা দিচ্ছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে বলতে চাই যে আজকে এই বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর, পঞ্চায়েত রাজ প্রতিষ্ঠিত হওয়ার পর আমি মনে করি সমগ্র পশ্চিমবঙ্গে যে রাস্তাগুলো হয়েছে, গ্রামাঞ্চলে পঞ্চায়েতের মাধ্যমে, আপনি দেখলে বুঝতে পারবেন শতকরা ৫০ ভাগ লাল রাস্তা হয়েছে। কংগ্রেসের যুগে দেখেছিলাম, যখন রাস্তা খারাপ হয় তখন মাটি ফেলে দেওয়া হত। আজকে ল্যাটারাইট এবং মোরামের রাস্তা হয়েছে, চারিদিকে লাল রাস্তা হয়ে গেছে। আমি বলছি এতে সেন্ট্রাল গভর্নমেন্টের টাকাও আছে, আর স্টেট গভর্নমেন্টের টাকাও আছে কিন্তু আপনাদের এই রকম রাস্তা তৈরি করার মানসিকতা ছিল না. জনসাধারণের উন্নয়নের দিকে আপনাদের লক্ষ্য ছিল না। আজকে পঞ্চায়েতের মাধ্যমে সেই মানসিকতা গড়ে

[6-00 — 6-10 P.M.]

উঠেছে, সঙ্গে সঙ্গে শ্রম দিবস সৃষ্টি হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই যে বিদ্যুৎ, এই বিদ্যুৎ পঞ্চায়েতের মাধ্যমে হচ্ছে। পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েত রেজলিউশন করে পাঠাচ্ছে এবং সেই মতো বিদ্যুৎ হচ্ছে। আজকে বিদ্যুৎ থাকার জন্য কাজও হচ্ছে। কংগ্রেস আমলে কোনও জায়গায় মাঠে তার ছিলনা, বিদ্যুৎও ছিলনা। কংগ্রেস আমলে আমরা চাল চাইতে গিয়ে অ্যারেস্ট হয়েছি। আজকে বছরে ২ বার ফসল উৎপাদন হচ্ছে। বামফ্রন্ট সরকারের আমলে পঞ্চায়েতের প্রতিষ্ঠিত হয়েছিল বলে এটা সম্ভব হয়েছে। আজকে ওদের এর থেকে শিক্ষা নেওয়া উচিত। সুতরাং কেবল শুধু সমালোচনা করতে হবে বলে যদি করেন তাহলে করতে পারেন। মাননীয় মন্ত্রী, তিনি ব্রিটিশ আমলের সংগ্রামী মানুষ। তিনি সংগ্রাম করে ব্রিটিশকে তাড়িয়েছেন, সংগ্রাম করে পশ্চিমবঙ্গ থেকে কংগ্রেসকে উৎখাত করেছেন এবং তিনি আজও সংগ্রাম চালিয়ে যাচ্ছেন। সাধারণ মানুষের কাছে সৎ এবং নিরপেক্ষ প্রশাসন কি ভাবে দেওয়া যায় তার জন্য তিনি চেষ্টা করছেন। এই প্রসঙ্গে আরও ২/১টি কথা আপনার কাছে বলতে চাই। এই সংগ্রাম যাতে ফলপ্রসু হয় তার জন্য আপনাকে সজাগ দৃষ্টি রাখতে হবে। কারণ আপনার দপ্তর থেকেই হোক, আর অন্য দপ্তর থেকেই হোক পঞ্চায়েতে অনেক টাকা যাচ্ছে। কিন্তু আমরা দেখছি যে কাজ সেই রকম হচ্ছে না। ওখানে একটা অংশ ভেস্টেড ইন্টারেস্ট হয়ে গেছে। গ্রামের সদস্য যারা মিটিংয়ে যাচ্ছে তাদের বেতনের যে কথা অমরবাবু বলেছেন, আমি সে কথা বলতে চাই না। যারা সমাজসেবার জন্য গ্রামের পঞ্চয়েতে আসে তাদের বেতনের যে কথা অমরবাবু বলেছেন, আমি তার বিরোধিতা করি। তবে একটা জিনিস হচ্ছে, গ্রামপঞ্চায়েতে যে সমস্ত লোক আছেন তারা এখনও রাজনৈতিক শিক্ষায় শিক্ষিত হয়নি। এখনও তাদের ধ্যান-ধারণা অন্য রকম আছে। আমি একটা উদাহরণ দিচ্ছি। গ্রামের যে টিউবওয়েল-এর জন্য টাকা দেওয়া হয়, পানীয় জলের জন্য টিউবওয়েল হবে, সেখানে এক নম্বর ক্যাটেগোরির থেকে টিউবওয়েল নিয়ে যায়, আর ৩নম্বর ক্যাটেগোরির টিউবওয়েল দেওয়া হয়। এর ফলে কিছু টাকা বাঁচে। এইভাবে টাকার অপচয় হচ্ছে এবং এতে বামফ্রন্ট সরকারের ভাবমূর্তিও নষ্ট হচ্ছে। কাজেই এগুলি আপনাকে

নজর দিয়ে দেখতে হবে। আমার কেন্দ্রের গ্রাম প্রধান ওদেরই দলের লোক। সেখানকার সহ-সভাপতি ইসলামপুরের সামসেদ মাতালের ছেলে নঈমুদ্দিন। তাকে আমরা দেখেছি যে প্রত্যেক সদস্যকে মিনিকিট দিলেন ২১ প্যাকেট, আর তিনি নিজে নিলেন ১৬৯ প্যাকেট। এই যে চৌর্যবৃত্তি, এগুলি যদি না দেখেন তাহলে হবেনা। এই ব্যাপারের আপনি একটা সেল তৈরি করেন। সেই সেল ইনসপেকশন করে এগুলি বিতরণ করবে। পঞ্চায়েত সমিতিগুলি কোথায় কখন কি কাজ করছে এবং কোথায় কত টাকা খরচ করছে, না করছে সে সম্বন্ধে নিশ্চয়ই সমস্ত কাগজ-পত্র আছে, সেগুলি দেখলেই তো সমস্ত কিছু বোঝা যাবে। আমরা ইতিমধ্যে দেখেছি বেশ কয়েকজন প্রধান চুরির দায়ে ধরা পড়েছে। বেশিরভাগ ক্ষেত্রেই দেখা যাচ্ছে ওদের লোকেরা পঞ্চয়েতে ঢুকে চুরি করছে। মাননীয় মন্ত্রী মহাশয়, এসবগুলি আজকে আপনাকে চিন্তা ভাবনা করে দেখতে হবে এবং এই সমস্ত দুর্নীতি বন্ধ করার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বনসৃজন পরিকল্পনা অনুসারে অর্থকরী ফসল হিসাবে নারকেল গাছ লাগানো হয়েছে, আম গাছ লাগানো হয়েছে। হয়ত পশ্চিমবঙ্গের সব জায়গায়ই লাগানো হয়েছে, কিন্তু এবিষয়ে আমার এলাকার আমার যা অভিজ্ঞতা তা খুব একটা ভালো নয়। সুতী লিংক রোডের চারিদিকে গাছ লাগাবার ফলে অনেক শ্রম দিবস সৃষ্টি হয়েছে ঠিকই এবং অনেক গাছ লাগানও হয়েছিল, কিন্তু এখন সেই রাস্তা দিয়ে হেঁটে গেলে একটা গাছও দেখতে পাওয়া যাবে না। কারণ কন্ট্রাকটররা যে চারা সরবরাহ করেছিল সেগুলি থেকে কখনই গাছ হতে পারে না। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার নিশ্চয়ই মানসিকতা হচ্ছে দেশের উন্নয়ন ঘটান, গ্রামাঞ্চলের উন্নয়ন ঘটান এবং সেই জন্য আপনি চাইছেন পঞ্চায়েতের প্রসার। কিন্তু আজকে যা অবস্থা দাঁড়িয়েছে তাতে পঞ্চায়েতের বিভিন্ন অকাজে আপনি যেই বাধা দিতে যাবেন অমনি আপনার পক্ষ ত্যাগ করবে এবং পঞ্চায়েত সমিতিতে অনাস্থা আসবে। এর জন্যই আমি এখানে একটা মেনশনের মাধ্যমে বলেছিলাম যে, দয়া করে আপনি এই সেশনেই পঞ্চায়েতের ক্ষেত্রে দল-ত্যাগ বিরোধী আইন নিয়ে আসুন, তাহলে খানিকটা সামাল দিতে পারবেন, নাহলে পারবেন না। তারপর তাঁত শিল্পের ব্যাপারে আমরা দেখছি যে, তাঁত শিল্পের টাকা গেছে পঞ্চায়েতের মাধ্যমে। প্রধানরা ফলস নাম দিয়ে টাকা উঠিয়ে নিয়েছে। এখন কার কাছে অভিযোগ করব, কে দেখবে? এগুলো যেহেতু ট্রিফলিং ম্যাটার সেহেতু কোনও সুরাহা হচ্ছে না। কিন্তু এই সমস্ত ঘটনা ঘটছে। এই ফাঁকগুলো নিশ্চয়ই বন্ধ করা যায় এবং বন্ধ করার জন্য অবশ্যই আপনাকে সজাগ হতে হবে, উদ্যোগী হতে হবে। আমরা সবাই বাজেটকে সমর্থন করলাম, আর কিছু করার দরকার নেই, এটা কখনই মনে করা উচিত নয়। মিঃ চেয়ারম্যান, স্যার, পঞ্চায়েত যত ভালো কাজই করুকনা কেন, গ্রামাঞ্চলে কিছু সাংঘাতিক দুর্নীতিগ্রস্ত পঞ্চায়েতও আছে। যার জন্য লোকসভা বা বিধানসভার নির্বাচনের সময় আমরা সেই সমস্ত পঞ্চায়েত প্রতিনিধি বা প্রধানদের নিয়ে গ্রামের মানুষের কাছে যেতে পারি না। তাদের নিয়ে গেলেই মানুষ গালাগালি দেয়। ফলে তাদের বাদ দিয়ে আমাদের ক্যাডারদের নিয়েই আমাদের মানুষের কাছে যেতে হয়, নির্বাচন করতে হয়। ওদের নিয়ে কোনও কাজ হয় না। সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয়, এগুলি আজকে আপনাকে দেখতে হবে। মিঃ চেয়ারম্যান স্যার, আমরা অনেকগুলি অঞ্চলে অফিসে দেখছি হোমিওপ্যাথিক ডাক্তার আছেন, কিন্তু তারা তিন মাস ধরে বেতন পান না। এই সমস্ত গরিব ডাক্তার বাবুরা যদি বেতন না পান তাহলে তাদের কিভাবে চলবে? সুতরাং এবিষয়টি আপনাকে দেখতে হবে।

তারা কাজ করবেন, অথচ বেতন পাবেন না, এটা ঠিক নয়। এই সমস্ত জিনিস চলার ফলে আমাদের বিরুদ্ধে নানান উস্কানির সৃষ্টি হচ্ছে। মিঃ চেয়ারম্যান, স্যার, আমি আগেও বলেছি, আবার বলছি কর আদায়কারীদের বহুদিনের ডিমান্ড নিয়ে অবশ্যই চিন্তা ভাবনা করতে হবে। বর্তমানে কোনও চৌকিদার মারা গেলে তার জায়গায় আর নতুন করে চৌকিদার বহাল হচ্ছে না, সে জায়গায় পিওনের অ্যাপয়েন্টমেন্ট দেবার কথা, কিন্তু তা দেওয়া হচ্ছে না ফলে কাজের অসুবিধা হচ্ছে অবিলম্বে চৌকিদারের পরিবর্তে পিওনের ব্যবস্থা করা দরকার কর আদায়কারীদের বহু দিনের দুটো ডিমান্ড হচ্ছে— তাদের অ্যাশোসিয়েশন থেকে বহু বার ডেপুটেশন দিয়েছে—দফাদার, চৌকিদাররা যেমন মাসিক কিছু বেতন পাচ্ছে, কিন্তু গ্র্যাচুইটি, পেনশন ইত্যাদি এখনও তাদের জন্যও হয় নি, সেটা করার জন্য বলছি, সাথে সাথে কর আদায়কারীদের জন্যই সেই রকম ব্যবস্থা করা হোক। তারাও আমাদের এই সমাজেরই মানুষ, তাদের জন্যও আমাদের অবশ্যই চিন্তা করতে হবে। মানুষের সেবা করার মনোবৃত্তি নিয়ে বামফ্রন্ট সরকার যদি প্রতিষ্ঠিত হয়ে থাকে তাহলে কর আদায়কারীদের কথা আজকে ভাবতে হবে। আপনি বৈপ্লবিক মানুষ বিপ্লব যখন ঘটাবেন তখন যেন অঙ্গহানি করে রাখবেন না। সরকারি কর্মচারী হিসাবে তাদের গণ্য করুন এবং মাহিনা দিন। কারণ তহশীলদাররা একই রকম খাজনা কালেকশন করত এবং এরা কালেকশন করে। আপনি ওদের স্বীকৃতি দিয়েছেন ভূমি রাজস্ব দপ্তর থেকে, সুতরাং গ্রাম পঞ্চায়েতের যারা কর আদায়কারী তারা কেন পাবে না? সুতরাং এটা যুক্তিযুক্ত হচ্ছে না, তাদের দাবি মানা উচিত, অচিরেই তাদের বেতন দিয়ে সরকারি কর্মচারী হিসাবে গণ্য করবেন। এই কথা বলে পুনরায় এই বাজেটকে সমর্থন করে এবং কংগ্রেসের দেওয়া যে ছাঁটাই প্রস্তাব তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-10 — 6-20 P.M.]

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, পঞ্চায়েত এবং গ্রামীণ উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট উপস্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। আজকে বিরোধী দলের সদস্যরা যে বক্তব্য উপস্থাপন করেছেন তাতে আমার মনে হয়েছে তারা খুব আতঙ্কিত। স্বভাবতই তারা আতঙ্কিত কারণ গ্রামে যারা কায়েমি স্বার্থ ছিল তাদেরকে আজকে হটিয়ে দিয়ে গ্রামের ক্ষেত-মজুর, বর্গাদার, তফসিলি আদিবাসী, অল্প শিক্ষিত মানুষ আজকে পঞ্চয়েতের সদস্য হয়েছে, তারাই আজকে পঞ্চায়েত চালাচ্ছে এবং গ্রামের চেহারা সেটা পাল্টে দিয়েছে, রাস্তাঘাট, পানীয় জলের ব্যবস্থা বিভিন্ন বিষয়ে কিছু কিছু পরিবর্তন হচ্ছে, উন্নতির দিকে যাচ্ছে। এইসব দেখে বিরোধীদলের সদস্যরা ভাবছেন এইভাবে যদি পঞ্চায়েত ব্যবস্থা চলতে থাকে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে, গ্রামের মানুষের হাতে, গরিব মানুষের হাতে যে ক্ষমতা গেছে এলাকার উন্নয়নের পরিকল্পনা করবার ক্ষেত্রে, গরিব মানুষের সুখ-দুঃখের ক্ষেত্রে আজকে তারাই সরকারের কাছে পরিকল্পনা পেশ করতে পারে, নিজেদের হাতেই তাদের সুখ-দুঃখের সমাধান তারা নিজেরাই করতে পারে এইসব দেখে কংগ্রেসিরা আতঙ্কিত হয়ে পড়েছেন। কিন্তু আমাদের ভাবতে হবে, এই পঞ্চায়েত ব্যবস্থায় আমরা যে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করেছি তাকে আরও গণ্ণতান্ত্রিক পথে, আরও গণতান্ত্রিক পদ্ধতিতে আরও ব্যাপক মানুষকে পঞ্চায়েতের সঙ্গে যুক্ত করা প্রয়োজন, এখনও সেই কাজ শেষ হয়নি, আরও বাকি আছে। প্রথমেই আমি বলি, পঞ্চায়েতগুলির হাতে এত বিভাগের যে কাজগুলির দায়িত্ব

দিয়েছেন—এইসব বর্গাদার, ক্ষেতমজুর এবং সাধারণ মানুষ যারা নির্বাচিত হয়েছে তাদের অভিজ্ঞতা খুব কম আছে। সেই কারণে আমি বলি, পঞ্চায়েতে আরও অভিজ্ঞ কর্মচারী বিভিন্ন বিষয়ে নিয়োগ করা দরকার, কারণ পঞ্চয়েতের পরিকাঠামোকে , আরও শক্তিশালী এবং পঞ্চায়েতের প্রশাসনব্যবস্থাকে আরও শক্তিশালী করা প্রয়োজন। সদস্যদের বিভিন্ন পরামর্শ দিয়ে পরিকল্পনা করার ব্যাপারে, টাকা-পয়সা খরচ করার ব্যাপারে এবং হিসাব রাখার সাহায্য করার ব্যাপারে কিছু আরও কর্মচারী নিয়োগ করার জন্য আপনাকে যেমন আগেও বলেছিলাম এখনও অনুরোধ করছি আরও কিছু অভিজ্ঞ কর্মচারী নিয়োগ করুন। আমার মনে হয় এদের কাজ কর্ম আরও মেক আপ করা দরকার। অনেক সময় বুঝতে না পারার জন্য অনেক কাজ ভুল হয়ে যায়, সেজন্য কাজগুলি যদি সময় মতো মেকআপ করা যায় তাহলে আরও সুষ্ঠু এবং সুন্দর ভাবে তারা কাজ করতে পারে। এই কারণে তাদের সমস্ত কাজের মনিটারিং সেল করেন—যদি মনে করেন যে মনিটারিং করা উচিত—বিভিন্ন প্রকল্পগুলি কিভাবে রূপায়ণ করছে, হিসাব নিকাশ ঠিকমতো রাখতে পারছে না তাদের সহযোগিতা করার জন্য এই সমস্ত মনিটারিং করার প্রয়োজন আছে। আমি জানি অনেক জায়গায় এই রকম হিসাব দেখার জন্য অডিটারকে চিঠি দিয়েছেন, সেখানে লোক কম, তাই অডিট করতে পারে না, অনেক সময় অর্থের কিছু কিছু এদিক ওদিক হচ্ছে, এইগুলি একটু লক্ষ্য রেখে সহযোগিতা করলে এই ক্রটিগুলি হতে পারে না। পরিকল্পনা যা করছে এখন যেটা প্রয়োজন সেটা না করে অন্যটা করছে। এইগুলি তারা অভিজ্ঞতার অভাবের জন্য করছে। কোনও অভিজ্ঞ লোক থাকলে কাজগুলি আরও দ্রুত উন্নতি করতে পারত। পরিকল্পনা বা স্কীমের মধ্যে কিছু গলদ আছে, উন্নয়নমূলক কাজ কর্ম এবং কৃষি উন্নয়নের যে স্কীম আছে সেটা অভাবের জন্য হচ্ছে না। এই বাজেটে এত সামান্য টাকা রেখেছেন যে তাতে কিছুই হয় না। একটা ঘরও করা যায় না। শহরে ভালো ভালো বাড়ি তৈরি করেন, করুন, কিন্তু গ্রামের ক্ষেত মজুর গরিব মানুষদের জন্য, মৎসজীবীদের জন্য যে বাড়িগুলি করেছেন সেগুলি অল্প পয়সার মধ্যেই একটু ভালো এবং মজবুত করে করা দরকার কারণ সেগুলি বেশিদিন টিকছে না, অল্প দিনের মধ্যেই নষ্ট হয়ে যাচ্ছে। তাছাড়া যেসব পরিকল্পনা করছেন তার জন্যও ওদের আধুনিক ট্রাই সেম ট্রেনিং দেওয়া দরকার। আগের মতো কাউকে শুধু দর্জির কাজ, সাইকেল মেকানিকের কাজ, তারা শিখুন স্কীমের মধ্যে সেটা থাক—কিন্তু আধুনিক প্রযুক্তি বিদ্যা শিক্ষা দিলে এদের উন্নতি হতে পারে, সেজন্য এদের আরও ব্যাপকভাবে ট্রেনিং দেওয়া দরকার এবং পঞ্চায়েতের সদস্য বা কর্মচারিদের এই রকম মধ্যে ট্রেনিং দেওয়া দরকার। আই.আর.ডি.পি.তে যে টাকা দেওয়া হয় ব্যাঙ্কের মাধ্যমে গরিব মানুষদের জন্য সে টাকা ভরতুকি হিসাবে গভর্নমেন্ট আগেই তা ব্যাঙ্ককে দিয়ে দেন, কিন্তু গরিব মানুষ অথবা আদিবাসীদের সেই টাকা নিতে বহুদিন ধরে ঘুরতে হয়। সেজন্য ব্যাঙ্ককে বলে যাতে লোনের টাকা যেটা সেটা তাড়াতাড়ি পাওয়া যায় সেটারও ব্যবস্থা করা দরকার। কিছু কিছু গরিবদের সেকেন্ড ডোজ দেওয়া দরকার সেজন্য সেই সোর্স এবং সেই সুযোগটাও করে দেওয়া দরকার। অভিজ্ঞ লোককে দিয়ে মনিটারিং এবং তদারকি করানোর প্রয়োজন আছে। জওহর যোজনার বিষয়ে আমি কিছু বলতে চাই। মাননীয় রাজীব গান্ধী তখন নির্বাচনকে সম্মুখে রেখে এই কাজগুলি করার চেষ্টা করেছিলেন। আই.আর.ডি.পি. এবং এন.আর.ই.পি.-র টাকা একসঙ্গে যুক্ত করলে জওহর যোজনার টাকা কম হয়ে যায়। সেই জওহর যোজনার টাকা যাতে আরও ভালোভাবে রূপায়ণ হয় তার জন্য

আরও তদন্ত এবং সহযোগিতা করে এই সমস্ত এবং আর.এল.ই.জি.পি-র টাকা যাতে পাও যায় তার জন্য আরও ক্ষমতা যেটা দেওয়া দরকার এবং এ ব্যাপারে এদের আরও অভি করে তোলার জন্য আপনার কাছে আবেদন রেখে আপনার বাজেটকে সমর্থন করে আমা বক্তব্য শেষ করছি।

[6-20 — 6-30 P.M.]

**শ্রীমতী মিনতি রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মং শ্রী বিনয় চৌধুরি মহাশয় আজকে যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন আমি তাকে পূর্ণরূপে সমর্থন জানাই এবং বিরোধী পক্ষের কাট মোশনগুলির বিরোধিতা করে কয়েকটি কথা এখানে বলতে চাই। পশ্চিমবঙ্গ ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থা ক্ষমতা বিকেন্দ্রীকরণের উজ্জ্বলতম নিদর্শনস্বরূপ আজকে গোটা ভারতবর্ষে যখন প্রসিদ্ধি লাভ করেছে তখন বিরোধী দলের মাননীয় সদস ডাঃ মানস ভূঁইয়া এখানে ক্ষোভের সঙ্গে ঘোষণা করেছেন যে মহাত্মা গান্ধী পঞ্চায়েতী রাজে স্বপ্ন দেখেছিলেন সেই মহাত্মা গান্ধীর নাম আমাদের বাজেট বক্তৃতায় নেই কেন, তার প্রতি শ্রদ্ধা ও সম্মান প্রদর্শন করা হয়নি কেন? আমি মহাত্মা গান্ধীর প্রতি পরিপূর্ণ শ্রদ্ধা রেখেই বলছি যে, তিনি স্বপ্ন দেখেছিলেন—ভারতবর্ষের বুকে পঞ্চায়েতীরাজ গঠন করে তার মাধ্যমে সাধারণ মানুষের মধ্যে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হবে। আমি জিজ্ঞাসা করতে চাই, প্রধানমন্ত্রী ১৯৫৬ সালে পঞ্চায়েত আইন প্রণয়ন করেছেন, অথচ ২২ বছরের মধ্যে ১৯৭৮ সালের আগে তাঁর পঞ্চায়েতী আইন ইমপ্লিমেন্ট করতে পারেন নি কেন? কেন পশ্চিমবঙ্গে ১৯৭৩ সালে অশোক মেহতা কমিটি এবং বলবন্ত রাও কমিটির সুপারিশক্রমে পঞ্চায়েত আইন সংশোধন করে পঞ্চায়েত ব্যবস্থাকে নতুনভাবে পশ্চিমবঙ্গের বুকে চালু করতে হল সেই প্রশ্নের জবাব কি তিনি দেবেন? আসল কথা আমি জানি, তারা কোনওদিন, মুখে গণতন্ত্রের কথা বললেও ক্ষমতার বিকেন্দ্রীকরণ তারা চাননি। ক্ষমতার বিকেন্দ্রীকরণ জলপ্রপাতের মতো উপর থেকে নিচে আস্তে আস্তে আসে, ঝর্ণার মতো তা প্রবাহিত হয়। ওরা ভারতবর্ষের বুকে প্রকৃত অর্থে ক্ষমতার বিকেন্দ্রীকরণ যদি সত্যিই চাইতেন তাহলে নিশ্চয়ই গ্রাম-বাংলার বুকে ক্ষমতার বিকেন্দ্রীকরণ সম্ভবপর হত। ১৯৭৮ সাল থেকে আমরা দেখেছি, পঞ্চায়েত নির্বাচনের মাধ্যমে বিকেন্দ্রীকরণ হয়েছে এবং তারফলে গ্রাম্য জীবনে একটা ব্যাপক পরিবর্তন সংগঠিত হয়েছে। বাংলায় একটা প্রবাদ আছে কানু বিনা গীত নেই। ঠিক তেমনি আজকে পশ্চিমবঙ্গের গ্রাম্য পঞ্চায়েত ছাড়া কোনও কাজ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামের উন্নতির কাজে গ্রামের ব্যাপকতর মানুষকে সংগঠিত করবার মধ্যে দিয়ে আজকে গ্রাম-বাংলার চেহারাই পাল্টে দেওয়া গেছে ইতিপূর্বে কখনও যা দেখা যায়নি। নিশ্চয়ই বিরোধী দলের মাননীয় সদস্যরাও এটা অনুমোদন করবেন। এই সাফল্য আজকে শুধু প্রকল্প রূপায়ণের ক্ষেত্রেই নয় ; পরিকল্পনা রচনা, পরিকাঠামো তৈরি এবং সেই পরিকাঠামো তৈরির মধ্যে দিয়ে, প্রকল্প রূপায়ণের মধ্যে দিয়ে পঞ্চয়েত ব্যবস্থা গ্রাম-বাংলার চেহারাই পাল্টে দিয়েছে এটা অস্বীকার করবার কারও উপায় নেই। আজকে রাজ্যের যে পঞ্চায়েত ব্যবস্থা এবং তার সাথে শক্তিশালী কৃষি ব্যবস্থা এই দুইয়ের যৌথ উদ্যোগে আজকে গ্রাম্য জীবনে শ্রেণীশক্তির যে ভারসাম্য সেই ভারসাম্যর পরিবর্তন ঘটে গেছে। আজকে বিরোধী দল যে শ্রেণীশক্তির প্রতিভূ, আজকে তাদের হাত থেকে ক্ষমতা হস্তান্তরিত হয়েছে এবং সেই ক্ষমতা জনগণের হাতে চলে গেছে।

তাই তো তারা আতঙ্কিত, বিভ্রান্ত। আজকে তাই পঞ্চায়েত সম্পর্কে বলতে গিয়ে তারা হুমকি দিচ্ছেন, বলছেন পঞ্চায়েত দুর্নীতি হচ্ছে, ত্রুটি-বিচ্যুতি ঘটছে। আমাদের দলের মাননীয় সদস্য শ্রদ্ধেয় হেমন্ত রায় মহাশয়, তিনি ঘোষণা করেছেন যে, আজকে যদি পঞ্চায়েত দুর্নীতিই হত তাহলে মানসবাবু যে কথা উল্লেখ করেছেন "পঞ্চায়েত টাকা খরচ করতে পারছে না, ফলে সেই টাকা দিল্লিতে ফেরত যাচ্ছে" সেক্ষেত্রে আমরা যদি দুর্নীতিই টাকাটা দিল্লির অর্থ ভান্ডারে আর ফেরত যেত না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কংগ্রেসি দল বিগত লোকসভা নির্বাচনে এই পঞ্চায়েত ব্যবস্থাকে সামনে রেখে এই পঞ্চায়েত ব্যবস্থার বিরুদ্ধে একটা কুৎসার বান ডেকেছিলেন আপনার সেটা নিশ্চয়ই স্মরণে আছে। কিন্তু এটাও আপনাদের স্মরণে করতে হবে আজকে পশ্চিমবাংলায় কংগ্রেসদল যেখানে পশ্চিমবাংলার পঞ্চায়েতে রয়েছে সেখানে অপপ্রচার এবং কুৎসার বান ডেকে দিয়েছেন। প্রাক্তন প্রধানমন্ত্রী তাদেরই দলনেতা, এই পঞ্চায়েতি ব্যবস্থার, পশ্চিমবাংলার পঞ্চায়েতি ব্যবস্থার সেই সময়ে প্রশংসা করতে বাধ্য হয়েছিলেন। আসলে তারা ক্ষমতালিপ্সু এবং ক্ষমতা হাতছাড়া হবার পর থেকে স্ববিরোধিতায় ভুগছেন। তা যদি না হত তাহলে আমরা মনে করি, প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী ৬৪তম সংবিধান সংশোধনের মধ্যে দিয়ে তৃণমূল পর্যায়ে গণতন্ত্রকে প্রসারিত করার জন্য তিনি যে

[6-30 — 6-40 P.M.]

পঞ্চায়েতি ব্যবস্থার পরিবর্তন করতে চেয়েছিলেন, পশ্চিমবাংলার পঞ্চায়েতি ব্যবস্থার সাফল্য দেখে তা করতে চেয়েছিলেন যদিও তার দৃষ্টিভঙ্গি ছিল পুরোটা উল্টো। তিনি গণতান্ত্রিক ব্যবস্থাকে ধংস করে তার হাতে কুক্ষীগত করতে চেয়েছিলেন। এটা কি বিরোধী বন্ধুরা অস্বীকার করবেন, আমাদের রাজ্যে পঞ্চায়েতি ব্যবস্থার যে সাফল্য, পশ্চিমবাংলার গ্রাম-জীবনের তার ছবি লেখা হয়ে গেছে? আমরা দেখতে পাচ্ছি ভুমিসংস্কার থেকে শুরু করে অপারেশন বর্গা, কৃষকদের গুচ্ছ বিমা ইত্যাদি চালু করার মধ্যে দিয়ে, সামাজিক বনসৃজন প্রকল্প, শিক্ষা, স্বাস্থ্য, পরিবার-পরিকল্পনা সমাজ জীবনের প্রতিটি ক্ষেত্রে আজকে পঞ্চায়েত তার সুযোগ্য ভূমিকা পালন করে চলেছে এবং অজস্র সম্পদ তৈরি করেছে। রাস্তাঘাট, স্কুল, পুষ্করিণী ইত্যাদি বহু সম্পদ গ্রামের অভ্যন্তরে সৃষ্টি করেছে যা আমি সংখ্যার কুচকালি দিয়ে আমার আলোচনাকে ব্যাহত করতে চাই না। পঞ্চায়েত গ্রামে অবহেলিত দরিদ্রতম মানুষটিকে পর্যন্ত আত্মমর্যাদায় প্রতিষ্ঠিত করেছে এবং এটাই হল পশ্চিমবাংলায় পঞ্চায়েতি ব্যবস্থার সবচেয়ে বড় সাফল্য। পঞ্চায়েত গ্রামীণ জীবনে আরও একটি কাজ করেছে। গ্রামজীবনে এতদিন সাধারণ মানুষ ব্যক্তিকেন্দ্রিকতার মধ্যে ভুগছিলেন, পঞ্চায়েতি ব্যবস্থায় সমষ্টিকেন্দ্রিক জীবন আরও সমৃদ্ধি লাভ করেছে। তাই আমরা দেখি, টিউবওয়েল খোঁড়া হয়েছে, স্কুলবাড়ি তৈরি হয়েছে, রাস্তা তৈরি হয়েছে এবং গ্রামের মানুষ এগুলোকে নিজেদের সম্পদ হিসাবে শিখেছে, সেজন্য আলাদা ভাবে গার্ড দেবার ব্যবস্থা করতে হয় না, পুলিশ বাহিনী তৈরি করতে হয়নি। গ্রামের মানুষ সমৃদ্ধির পথে জাগ্রত হয়েছে—কৃষক আন্দোলন এবং পঞ্চায়েত বারেবারে গণতান্ত্রিক আন্দোলনকে, গণতান্ত্রিক যে লড়াই তাকে আরও বেগবতী করে তুলেছে, কোনও অর্থমূল্যে এর পরিমাপ করা যাবে না। যারা কায়েমীস্বার্থের পরিপোষক, আজ তাদের আতঙ্কের কারণ হয়ে দাঁড়িয়েছে। অমরবাবু হিসাব পেশের কথা বলছেন। আমাদের সৌভাগ্য, পঞ্চায়েতের একটা হিসাবের বই যেটা জনসভায় সাধারণ মানুষের কাছে তুলে ধরা হয়েছে,

সেই হিসাবের বই তুলে ধরে পরিসংখ্যান দিলেন। আমি আনন্দিত হতাম যদি কংগ্রেস পরিচালিত পঞ্চায়েতের ঐ রকম হিসাব সম্বলিত কোনও বই তিনি এখানে পেশ করতে পারতেন? কংগ্রেস দল পরিচালিত পঞ্চায়েত জনসভা করে হিসাব পেশ করা হয়নি। কিন্তু আমরা এটা করে থাকি। মাননীয় অমরবাবু হেমন্তবাবুর কথার পরিপ্রেক্ষিতে জওহর রোজগার যোজনায় ব্যক্তির নাম উল্লেখ হয়েছে বলে বলেছেন, তার গোঁসা হয়েছে। জওহরলাল নেহেরু গণতন্ত্রকে মর্যাদা দিতে চেয়েছিলেন, তিনি পার্লামেন্টারি ডেমোক্রাসির কথা ঘোষণা করেছিলেন। ইন্দিরা আবাসন যোজনা এই নামটা কোথার থেকে এল? কোনও ব্যক্তি নামকে কেন্দ্র করে, এর উত্তর কি আজকে বিরোধীদলের সদস্যরা দিতে পারবেন? আপনারা বলতে পারবেন না। শ্রদ্ধেয় ইন্দিরা গান্ধী ১৯৭০ সালে জরুরি অবস্থার সময়ে গণতন্ত্রে কণ্ঠরোধ করে দিয়েছিলেন। সেই সময়ে শ্রীমতী ইন্দিরাগান্ধী রবীন্দ্রনাথ এবং নজরুলের কোটেশনকে পর্যন্ত রেডিও এবং সংবাদপত্র থেকে ব্যান করে দিয়েছিলেন। সেই শ্রীমতী ইন্দিরা গান্ধী নিজের দলের লোককে পর্যন্ত মিসায় আটক করতে পিছপা হন নি। তারই নামে আজকে এই ইন্দিরা আবাসন যোজনা প্রকল্প। এটা কি ব্যক্তির পূজা বলে ঘোষণা করছে না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা এই পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দেখতে পাচ্ছি যে পঞ্চায়েত ব্যবস্থা মহিলাদের মর্যাদা দিয়েছে। অধিকার দিয়েছে। প্রতিটি গ্রাম পঞ্চায়েতে, জেলা পরিষদ, এবং পঞ্চায়েত সমিতিতে ২ জন করে মনোনীত মহিলা প্রতিনিধিত্ব করছেন। যে মহিলা এককালে সমাজের অবহেলিত অংশের মানুষ ছিল। সেই মহিলা আজকে বাইরে বেড়িয়ে পুরুষের পাশে দাঁড়িয়ে কাঁধে কাঁধ মিলিয়ে দাবি করতে পেরেছেন। সমাজের উন্নয়ন করতে পেরেছেন এবং একটা দৃষ্টান্ত স্থাপন করতে পেরেছেন। পশ্চিমবঙ্গের এই পঞ্চায়েত ব্যবস্থার সফলতার কথা কই কোনও মাননীয় বিরোধীদলের সদস্য একবারও ঘোষণা করলেন না? মাননীয় বিরোধীদলের সদস্য বারেবারে চিৎকার করলেন যে, পঞ্চায়েতে দলবাজি হচ্ছে, পঞ্চায়েতে দুর্নীতি হচ্ছে। হ্যাঁ, আমরা দ্ব্যর্থ কণ্ঠে ঘোষণা করতে চাই এবং দীপ্ত কণ্ঠে বলতে চাই যে পঞ্চায়েত দলবাজি হচ্ছে। হ্যাঁ দলবাজি করছি, সমাজের যে ৮০ শতাংশ মানুষ যে দলের রাজনীতি করে, সেই দলের শ্রেণীর প্রতিনিধিত্ব আমরা করছি। পঞ্চায়েতের মধ্যে দিয়ে আমরা গ্রামের কৃষক, প্রান্তিক কৃষক, ক্ষেত-মজুর, ভূমিহীন মানুষদের দলবাজি করছি। আমরা জমিদার-জোতদারদের পৃষ্ঠপোষকতা করতে পারেনি বলে দুঃখিত। দুজন মাননীয় বিরোধীদলের সদস্য কিছু কিছু গ্রাম পঞ্চায়েতের দুর্নীতির কথা উল্লেখ করলেন। তাদের ত্রুটি দুর্নীতির কথা উল্লেখ করলেন। আমি আমার বিধানসভা কেন্দ্রের ঘটনা জানি। সেখানে বংশীহারি গ্রাম পঞ্চায়েতে ওই সাধারণ মানুষের জমি-জমা ভেস্ট হয়েছিল এবং অস্তিলাল চৌধুরি এবং সেলাম চৌধুরি ফ্রি, বোট, স্যালো টিউবওয়েল এবং বিধংসী বন্যার সময়ে ত্রিপল পেয়েছিল, তারফলে সেই ত্রিপলের উপরে ধান শুকনো হয়েছে। কিন্তু গ্রামের যে একজন ভূমিহীন ক্ষেত-মজুর ঠ্যাং টুডু, ছটাই মূর্ম তাদেরকে খুন করা হয়েছে, তাদের বাড়ি ধুলোয় লুটিয়ে গেছে, একটা ত্রিপলও তারা পাই নি। সুতরাং এইতো আপনাদের শ্রেণী দৃষ্টিভঙ্গি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিশেষে একটি কথা বলতে চাই রবীন্দ্রনাথের কোটেশন দিয়ে ''এই সব মূঢ় ম্লান মূক মুখে দিতে হবে ভাষা ওইসব ভগ্ন বুকে ধ্বনিয়া তুলিতে হবে আশা। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের নেতৃত্ব পশ্চিমবঙ্গের পঞ্চায়েত ব্যবস্থা সেই কাজ প্রতিনিয়ত করে চলেছে, লড়াই আন্দোলনের মধ্যে দিয়ে সেই কাজ করে চলেছে। আগামীদিনে এই কাজকে আমরা আরও এগিয়ে নিয়ে

যাব, আরও সফলতা অর্জন করব এইকথা বলে মাননীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন তাকে সম্পূর্ণভাবে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, আপনি রুলিং দিয়েছেন যে, সভায় অনুপস্থিত থাকলে তার নাম তুলে উল্লেখ করা যাবে না। মাননীয় সদস্যা ইন্দিরা গান্ধীর নাম উল্লেখ করলেন।

**মিঃ স্পিকার :** রুলস আছে, যে মেম্বার হাউসে নেই তার কোনও সমালোচনা করা যাবে না বা তার বিরুদ্ধে কোনও অ্যালিগেশন আনা যাবে না। কিন্তু তার মানে এই নয় যে, তিনি কোনও কোট করতে পারবেন না। আমরা তো রবীন্দ্রনাথ কোট করি, পন্ডিত নেহেরুর কোট করি। তবে প্রশ্ন হচ্ছে যে, এখানে আপনি কোনও ব্যক্তি এবং এমন ব্যক্তি যে হাউসের সদস্য নন তার বিরুদ্ধে অ্যালিগেশন করতে পারবেন না। মিঃ মুখার্জি এ তো রোজ করছেন. আপনারাও করছেন ওরাও করছেন।

(গোলমাল)

আমি টেপটা শুনব, প্রসিডিংসটা দেখে নেব, তাতে যদি কোনও অ্যালিগেশন থাকে তাহলে এক্সপাঞ্জ হবে।

**শ্রী সুব্রত মুখার্জি :** এমার্জেন্সির সময়ে কোনও পলিটিক্যাল ব্যক্তির নাম পঞ্চায়েতের মধ্যে ঢুকছে এগুলি ব্যাড টেস্ট এবং ওয়ার্থ প্র্যাকটিশ, এগুলিকে সমর্থন করা যুক্তি হবে না।

**Mr. Speaker :** Mr. Mukherjee, it is an established parliamentary practice, that he who is not a member of this House, no allegation can be made in his name, but that does not mean that you cannot quote something. The Prime Minister can be quoted but not by his personal name. Indirectly it can be quoted like "the then Prime Minister of India, for that period of time," and the like. That is the proceedure of parliamentary practice সবাই তো আপনার মতো যোগ্য নয়, এটা সময় লাগবে। আর এই জিনিস তো আপনারা রোজ বলছেন, এর চেয়ে খারাপও বলছেন ভালও বলছেন।

[6-40 — 6-50 P.M.]

**শ্রী ধীরেন লেট :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ এখানে এনেছেন তাকে আমি সমর্থন করছি এবং বিরোধী দলের বন্ধুরা যে কাট মোশন এনেছেন তার বিরোধিতা করছি। বিরোধী দলের মাননীয় সদস্য মানস ভুঁইয়ার বক্তব্য শুনলাম উনি যে প্রসঙ্গে এখানে তুলে এনেছে সেই প্রসঙ্গে বলি আমার নির্বাচনী এলাকায় ময়ূরেশ্বর সেখানে ১৪টি পঞ্চায়েত এলাকা, তার মধ্যে একটা পঞ্চায়েত এলাকা হচ্ছে কংগ্রেসের। কংগ্রেসি যে কারা করে সেটা এখান থেকেই প্রমাণ হয় ১৪টি পঞ্চায়েত এলাকার মধ্যে একটি হচ্ছে কংগ্রেসের-বাড়তি গ্রাম পঞ্চায়েত। সেখানে তাদের ঝগড়াকে কেন্দ্র করে প্রধানকে খুন করে দিল, তারপরে আবার সে ৪৪ হাজার টাকা দিয়ে বেরিয়ে চলে গেছে, ১৪টি পঞ্চায়েতের মধ্যে একটি পঞ্চায়েত হচ্ছে ওখানে। মাননীয় সদস্য অমরবাবু এক গ্রামপঞ্চায়েতের প্রধানের নাম করে বললেন প্রধান এত টাকা করে নিয়েছেন, ওনারা টাকা তোলার রীতিনীতিটা

বোধহয় জানেন না এর জন্য প্রধান, উপ-প্রধান এবং যেকোনও একজন পঞ্চায়েত সদস্যকে নিয়ে অর্থাৎ তিনজনকে নিয়ে অ্যাকাউন্টটা থাকবে তার মধ্যে দুইজনকে থাকতেই হবে, তবে টাকা উঠবে। অথচ উনি বললেন যে পঞ্চায়েতের টাকা তুলে নিয়েছেন। এটা সম্ভব নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয় পঞ্চায়েত নিয়ে আজকে এই যে চিৎকার বামফ্রন্ট সরকারে আসার পরে সাধারণ মানুষ, গ্রামের শ্রমজীবী মানুষ এবং যারা তফসিলি উপজাতি তাদের হাতে ক্ষমতা তুলে দিয়েছে। আজকে ৭০/৮০ ভাগ মানুষের মধ্যে গ্রামের পিছিয়ে পড়া মানুষ যারা রয়েছে তাদের নেতৃত্বে পঞ্চায়েত ব্যবস্থা চলছে তারা পরিকল্পনা করে দিচ্ছে কোথায় ট্যাঙ্ক হবে, কোন স্কুল আগে হবে, কোন স্কুল গৃহ করতে হবে, কোন বিল্ডিংটা করতে হবে। সেই পরিকল্পনা আসছে গ্রাম থেকে। তারপর টাকা পঞ্চায়েত সমিতিতে আসে। জেলা পরিষদ টাকা অনুমোদন করেন। আজকে রূপায়ণ কারা করছে? যিনি জব অ্যাসিসট্যান্ট তিনি মেজারমেন্ট করছেন এবং সেক্রেটারি পেমেন্ট করছেন এবং পঞ্চায়েত সদস্য এবং সাধারণ মানুষ তারা কাজটা করছেন। এই কাজের মধ্যে দিয়ে ব্যাপক মানুষকে উদ্বুদ্ধ করা গেছে এবং এর মধ্যে দিয়ে চেতনা জাগানো গেছে। আজকে তফসিলি এবং আদিবাসী তারা প্রধান হয়ে যাচ্ছেন, তারপর তফসিলি হাঁড়ি, বাউড়ি প্রধান হয়ে যাচ্ছেন, ওরা ১৮, ২০ বছর ধরে ছড়ি ঘোরাচ্ছিলেন, আজকে সেসব বন্ধ হয়ে গেছে তাই স্যার গায়ের জ্বালাটা ধরে গেছে। সেজন্য দুঃখ আসছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে স্কীমগুলি হচ্ছে সেচের, ইরিগেশন, যদিও এখানে বলতে চাইছি, সেটা হল আজকে সেচের ব্যবস্থাগুলি। যেমন আমাদের বীরভূম, মুর্শিদাবাদ, বর্ধমান যেখানে যে সেচ বিভাগগুলি আছে, তাদের কাজটা আরম্ভ হয় জুন, জুলাইয়ে। সেখানে ক্যানেলকে সংস্কার করা উচিত। যখন বর্ষা নামে তখন তারা কাজটা আরম্ভ করেন বা কাজগুলি আরম্ভ হয়। তখন কাজগুলি আরম্ভ হবার জন্য বৃষ্টি হয়, খরা হয়। ক্যানেলের জলের জন্য কৃষককে টানা, হ্যাঁচড়া করতে হয়, তখন জলটা ছেড়ে দিতে হয়। অথচ কাজগুলি একটি আগে আরম্ভ করলে এই সব অসুবিধাগুলি দেখা দেয় না। তাই মাননীয় অধ্যক্ষ মহশয়, মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করব এগুলি দেখতে এবং এই কাজগুলিকে পঞ্চায়েত আন্ডারে রাখা যায় কি না বা এক্তিয়ারে রাখা যায় কি না? ডি.ভি.সি. ময়ূরাক্ষীর সুপারিনটেনডেন্ট ইঞ্জিনিয়ার আছেন, তিনি বললেন তিনি ডি.এমের. থেকে না কি বড় অফিসার। সভাপতির ডাকে তিনি হাজির হন না। তিনি সঙ্গে বসে পরিকল্পনা করবেন না। সেজন্য বলছি, সভাধিপতি, ডি.এমের সঙ্গে বসে যাতে পরিকল্পনা হয় সেটা দেখবার জন্য অনুরোধ করছি। এই কাজে যাতে করে পঞ্চায়েত সমিতিকে যুক্ত করা যায় সেটাও দেখবার জন্য অনুরোধ করছি। এরপর, বৃষ্টির জলকে ধরে রাখার উপর আমাদের জোর দিতে হবে। বৃষ্টির জলটা ধরে রাখা যায় কি না স্লুইস গেট করে এবং পুকুরগুলি ঝালাই করে জলটা ধরে রাখা যায় কি না সেটা দেখতে হবে। স্যালো টিউবওয়েল হয়েছে ঠিকই কিন্তু দেখতে হবে যাতে জলের স্তর নিচে না নেমে যায় এবং এতে করে পানীয় জলের সংকট হবে না। এই ব্যাপারে সরাসরি আজকে এগ্রিকালচার ডিপার্টমেন্টকে পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদের সঙ্গে আরও বেশি করে যুক্ত করবার দরকার আছে। এত করে চাষীর চাষ করবার ধরন উন্নতি হবে। পুরোনো দিনের কৃষক তারা সেই পুরোনো আমলের চাষ করে আসছ। এগ্রিকালচার ডিপার্টমেন্টকে যুক্ত করলে তারা নতুন ধরনের ফসল ফলাতে পারবেন। বছরে তিন, চারটে ক্রপ করা যাবে। সেজন্য এগ্রিকালচার ডিপার্টমেন্টকে আরও ভালোভাবে যুক্ত করবার দরকার

আছে। আজকে পঞ্চায়েত ব্যবস্থার ফলে গরিব মানুষ, বিশেষ করে তফসিলি পিছিয়ে পড়া মানুষকে জমি দিতে পেরেছি। যারা ওই কংগ্রেসি বন্ধু তারা চিৎকার করছিলেন ফেডারেশন বলে তারা আজকে দ্বন্দ্ব লাগিয়েছে কে বড় হবে? জে.এল.আর.ও. বড় হবে না বি.এল.আর.ও. বড় হবে। বীরভূম জেলাতে তিনটে পঞ্চায়েত সমিতিতে তালা দেওয়া। তারা না কি কোর্টের শরণাপন্ন হয়েছেন। নলহাটি এক নম্বর, মুরারই এক নম্বর। তিনটে ব্লকে ভূমিসংস্কারের সমস্ত কাজকে বানচাল করতে চলেছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব তাদের যে দ্বন্দ্ব আছে সেই দ্বন্দ্ব অচিরে যাতে মিটে যায় তার ব্যবস্থা করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস বন্ধুরা যখন পঞ্চায়েত ক্ষমতায় ছিলেন, রাজ্যে এবং কেন্দ্রে ক্ষমতায় ছিলেন তখন আমরা লক্ষ্য করেছি মেদিনীপুরে, নদীয়ায় বন্যা হলে মানুষ যখন কাজ, খাবার পেত না তখন সেইসব এলাকার ছবি দেখিয়ে ভিক্ষা করতে হত। বামফ্রন্ট সরকার আসার পর ১৯৭৮ সালে বিরাট বন্যা হয়েছিল, কোনও মানুষ তার এলাকা ছেড়ে ভাত দাও, ফ্যান দাও বলে শহরের বুকে ছুটে যায়নি। ১৯৮২ সালে খরা হয়েছিল, তখনও মানুষ শহরমুখি হয়নি ভাত দাও, ফ্যান দাও বলে। আজকে তাই মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ আমাদের সামনে এনেছেন তাকে পুনরায় সমর্থন করে এবং বিরোধীদের কাটমোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-50 — 7-00 P.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যদের বক্তব্য গভীর মন দিয়ে শুনেছি এবং একটা একটা করে তাদের বক্তব্য সম্বন্ধে আমার বক্তব্য রাখছি। প্রথমে একটা কথা তুলেছেন মাননীয় সদস্য মানস ভুঁইয়া মহাশয় যে পঞ্চায়েত আইনটা ওদের সময়ে হয়েছিল এবং তারপর সেটার উপর আমরা কাজকর্ম করছি। আমি যেমন আলোচনায় দেখিয়েছিলাম ভূমি সংস্কার সম্পর্কে কংগ্রেসের মনোভাব কি, তেমনি পঞ্চায়েত সম্বন্ধে তাদের মনোভাব কি গোড়া থেকে এর ইতিহাস একটু বলতে হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে গান্ধীজি মরার আগে যখন কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলিতে কনস্টিটিউশন রচনা করা হচ্ছে তখন বি.আর.আম্বেদকরের কাছে গিয়ে জানতে চেয়েছিলেন পঞ্চায়েত সম্বন্ধে কি ব্যবস্থা আছে এই সংবিধানে। ডঃ আম্বেদকরকে বলতে হয়েছিল যে বিশেষ কিছু ব্যবস্থা নেই, আর্টিকেল ৪০-তে ব্যাখ্যা ছাড়া আর কিছু ছিলনা, অথচ পঞ্চায়েত সম্বন্ধে অনেক আগে থেকেই কংগ্রেস কমিটেড। তারপর চালু হল কমিউনিস্ট ডেভেলপমেন্ট প্রোজেক্ট, এটা যারা সংবিধান করেছেন তারা জানেন যে এর কনসেপ্ট হচ্ছে আমেরিকা। সেটাই দীর্ঘদিন ধরে চলছিল। তারপর যখন দেখা গেল তা দিয়ে কিছু এগোচ্ছে না তখন বলবন্ত মেহতা কমিটি, তারপর অশোক মেহতা কমিটি হল ১৯৫৭/৫৮ সালে, তারপর ৩ স্তর নয়, অ্যাডাল্ট ফ্র্যাঞ্চাইজ প্রথমে পঞ্চায়েত, তারপর অঞ্চল সমিতি পর্যন্ত হল, ৫/৭ বছর সেটা করলেন, ১৯৬২ সালে তাও মৃত হয়ে গেল। ১৯৭৭ সালে যখন বামফ্রন্ট সরকার এল তার আগে পর্যন্ত পঞ্চায়েতের নির্বাচন হয়নি। আইন যখন হয়েছিল তখন মনে হয়েছিল ১৯৭৩ সালে আপনারা ভুল করে বসলেন। আপনি নিজেকে প্রশ্ন করুন ১৯৭৩ সালে আইন করে কেন তার আগে পর্যন্ত করলেন না। কেন ১৯৭৮ সাল পর্যন্ত ওয়েট করতে হল? ১৯৭৮ সালে যখন করা হল তখন অ্যামেন্ড করতে হল। সেই দিক থেকে এটা ঠিক নয়। সেইজন্য এই

অ্যাটিচিউডটা ঠিক নয়। পরবর্তীকালে এটা বলবার চেষ্টা করলেন। অনেক পরে শেষ যখন কনফারেন্স হল তখন চেষ্টা হল। আমার বক্তব্য কি ছিল? এর ভিতরে আমরা ৩ বার পর পর করেছি। আর্টিকেল ৪০-এর সদিচ্ছা থাকলে বাধা হয় না। সেই জন্য যা হয়েছে তার প্রমাণ হচ্ছে ১৯৭৮/১৯৮৩ এবং ১৯৮৮ সালে নির্বাচন হয়েছে। আবার যাদের ইচ্ছা ছিল কর্ণাটক, অন্ধ্র তারাও দুবার করেছে। সেই জন্য প্রথম কথা ছিল, কারা করেনি। যারা করেনি তারা প্রথম করুক। আইন করার দিক থেকে সেটাই আমাদের মূল কথা ছিল। ভারতবর্ষ একটা বিরাট দেশ। এখানে নানা রকম অবস্থার তারতম্য আছে। পঞ্চায়েত মানে হচ্ছে স্থানীয় লোকের সায়ত্ব শাসন। সেইজন্য বিভিন্ন জায়গায় বিভিন্ন রকমের অবস্থার কথা বিবেচনা করে দেখা দরকার। একটা রিজিড ফরমূলা বেঁধে দিলে হয় না। এখানে কনফারেন্সে অনেক সময় বিতর্ক হয়েছে। সেখানে আমি ছিলাম। আমার বক্তব্য সেখানে লেখা আছে, ইচ্ছুক থাকলে সেই বক্তব্য পড়ে নিতে পারেন। আমি কি বলেছিলাম সেটা দেখে নিতে পারেন। ইউ.পি.র কথা ধরুন। সেখানে ১২/১৩ কোটির উপর জনসংখ্যা আছে। সেখানে যে রকম হবে, আর ৫/৬ লক্ষের উপর জনসংখ্যা যেখানে আছে সেখানে তা হবে না। সেই জন্য নিজেরা বুঝতে পেরেছিলেন। ট্রাইব্যালগুলিতে আলাদা করতে হবে। কোন জায়গায় টু টায়ার, কোন জায়গায় ৩ টায়ার হবে এটা অবস্থা দেখে করতে হবে। কাজেই গাইডলাইনের দিক থেকে একটা রিজিড গাইডলাইন সেন্টার থেকে যদি করে দেওয়া হয় তাহলে লোকাল কনডিশন বুঝে কাজ করার সুবিধা হবে না। যেমন ধরুন দক্ষিণ ২৪-পরগনার জলাধার স্কীম ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় করতে পারেনি সম্ভব নয়। সেটা দেখতে হবে। একই জেলায় বিভিন্ন রকম অবস্থা আছে। কাজেই এই রকম রিজিড করে দিলে কাজ হয় না। মূল জিনিস হচ্ছে আমাদের কাজ করতে হবে, স্থানীয় অবস্থা বিবেচনা করে। কিন্তু মেথড অনেকপরে সেই জায়গায় হবে সব চেয়ে শ্রেষ্ঠ হবে। ইরিগেশন বিভিন্ন জায়গায় বিভিন্ন রকম আছে। কোনও জায়গায় জোড়বাঁধ হবে, টিউবওয়েল হবে, কোথায় পুষ্করিণী হবে—নদীয়ায় এক রকম হবে, হাওড়ায় আর এক রকম হবে। হাওড়ার কিছু জায়গায় জোয়ারের জল তুলে নিয়ে কাজ করছে। এইগুলির ডিটেল দিক আছে। আর একটি কথা যেটা তুলেছেন সেটা ঠিক নয়। আপনারা যা বললেন সেটা সত্যি সত্যিই জেনে বলবেন। আর লেখায় কি বলেছিলাম? ভাঁওতা বলা হয়েছে। এই জায়গায় বার বার করে প্রচার করা হচ্ছিল যে, দারিদ্র সীমার নিচে যারা বাস করে তাদের প্রতিটি পরিবারের একজনকে বছরে ১০০ দিন কাজ দেওয়া যাবে। আমি এটা অঙ্ক করে দেখলাম। এটা কোনও ওপিনিয়নের ব্যাপার নয়। এটা হচ্ছে মেয়ার এরিথমেটিকের ব্যাপার। এই টাকাটা আমি হিসাব করে দেখলাম। ২১৬ কোটি টাকা আমি হিসাব করে দেখলাম। এত লোক দারিদ্র সীমার নিচে আছে হিসাব করে দেখা গেল। এটা আমার হিসাব নয়, কেন্দ্রীয় সরকারি হিসাব। পশ্চিমবাংলায় এত লোক দারিদ্র সীমার নিচে বাস করে। ঐ টাকাটা দিয়ে ওয়েজ কম্পোনেন্ট ভাগ করলে যা হয় তাতে ১৩.৫ মানে ১৩ টাকার মতো হচ্ছে। এটা মেয়ার এরিথমেটিকের ব্যাপার, একজন করে ধরলে এই টাকাটা হচ্ছে। এখানে ওপিনিয়নের কোনও ব্যাপার নেই। এই সমস্ত দিক থেকে আপনারা ব্যাপারটা ভালো করে বোঝবার চেষ্টা করুন। তারপর সমস্ত কথাতেই বলা হচ্ছে, "দুর্নীতি, দুর্নীতি, দুর্নীতি,"। আমি কোনওদিন এখানে অস্বীকার করিনি, এত বড় একটা কর্মযজ্ঞ কিছু দুর্নীতি থাকবে না, তা নয়। তবে তার পরিমাণটা কি, সেটা আমাদের বিবেচনা করে দেখতে হবে। বিরাট কিছু জিনিস করতে গেলে

কিছু তো থাকতেই পারে। বার বার আপনারা এই প্রসঙ্গটি এখানে উত্থাপন করেছেন। আপনারা বুকে হাত দিয়ে বলুন তো সত্যিই তাদের বাড়ির ছেলে মেয়েদের তারা সৎ করতে পেরেছেন কিনা— দুর্ভাগ্যের বিষয় হল এই যে, আমি আজকে পঞ্চায়েত মিনিস্টার হয়েছি। আমার ৬৫ হাজার এখন সন্তান, যারা হচ্ছে কিনা নির্বাচিত প্রতিনিধি। তাদের সকলকে নিয়ে আমায় চলতে হয়। এই বললে হয়?—সকলকে আমি সৎ করতে পারিনি। ৫ বছর আগে যখন ত্রিস্তরের নির্বাচিত সদস্য ৫৫ হাজার ছিল তখন আমি যা হিসাব করে দেখলাম তাতে ৪৩২টির মতো কেস হয়েছিল। আমি স্পেয়ার করিনি তখন এখন আমি তাতে দেখছিলাম ৫৫ হাজার হলে তাতে ১ পারসেন্ট হলে ৫৫০ হয়, তারও কম। এখন যেটা আছে এবং আপনারা যেগুলি দিয়েছেন সেগুলি নিশ্চয় আমি এনকোয়ারি করব, আমি কোনওদিন এগুলি ফেলে রাখি না। আমিও নিয়ে এসেছিলাম আপনাদের বলব বলে যে সেখানে আমাদের ১৬৬ টা এরকমের কেস আছে এবং তার সঙ্গে আরও অ্যাড হবে, ধরুন দুশো যদি হয় তাহলে পরে আজকে তিনটি স্তরে ৬৫ হাজারে আমি অঙ্ক কষে দেখছিলাম যে তখন ছিল ৯৯.৭৫ পারসেন্টের কিছু কম এবং এখন হচ্ছে পয়েন্ট টু ফাইভ। এটাই বা থাকবে কেন? আমার কথা হচ্ছে, এটাও থাকা উচিত নয়। কিন্তু যেখানে এরকম একটা বিরাট ব্যাপার সেখানে

[7-00 — 7-10 P.M.]

দেখতে হয় যে কি পরিমাণে হচ্ছে আপনাদের জিজ্ঞাসা করি, পয়েন্ট টু ফাইভটাই কি শুধু সত্য আর ৯৯.৭৫ টা কি মিথ্যা? কাজেই জিনিসগুলি ভালোভাবে বুঝতে হবে। সেখানে মাইক্রো স্টাডি করতে গেলে পর এগুলি দেখতে হবে। আপনারা গান্ধীজির নাম করলেন। আমি আপনাদের বলি, আপনারা প্যারেলালের লাস্ট ডেজ অব গান্ধীজি পড়ুন। তা যদি পড়েন তাহলে সেখানে দেখবেন মাউন্টব্যাটেন ঠাট্টা করেছেন, টন্ট করে বলেছেন গান্ধীজিকে— মিঃ গান্ধী Your congess is not with you but with me. সে ভারত ভাগ থেকে কমিউনালিজম প্রতিটি ব্যাপার আমি জানি কাজেই আমার কাছে এসব বলে লাভ নেই। গান্ধীজির লাস্ট ইনস্ট্রাকশন ছিল টু অল হিজ ওয়ার্কার যে কংগ্রেস স্বাধীনতা অর্জনের জন্য হয়েছে, সেই অর্জনের পর কংগ্রেস ভেঙ্গে দাও। আমি সেসব কথা জানি কাজেই আমাকে বলে লাভ নেই। কালকেই আপনার ওখানে গিয়েছিলাম কুমার জানার মূর্তির ব্যাপারে, আপনিও জানেন, আমিও জানি যে কি রকম লোক তিনি ছিলেন। তারা সব বুঝেছিলেন কাজেই এসব কথা এখানে উচ্চারণ না করাই ভালো। দমদম জেলে ১৯৩৭ সালে যখন বন্দি মুক্তি নিয়ে এক ঘণ্টা ধরে আলোচনা হয় সে সব কথা আমি জানি। এরা কি হিংসা ত্যাগ করেছে। এসব নিয়ে আলোচনা হয়। আমার সৌভাগ্য হয়েছিল তা শোনার। তখন আপনাদের মধ্যে কেউ কেউ হয়ত জন্মান নি। সেই সময় আমি কংগ্রেস করেছি এবং ওর মতবাদ আমি জানি। কাজেই বলব, এসব কথা না বলাই ভালো। এখন ত্রুটির কথা যেটা হচ্ছে সেটার ব্যাপারে কথা হল, ত্রুটি থাকবে। এর আগেও আমি বহুবার বলেছি। আমি ঐ অন্ধ ধৃতরাষ্ট্র হই আর যাই হই অন্তত পক্ষে আমার সততার অভাব নেই। এটা নিশ্চয় আপনারা স্বীকার করবেন। আমি আপ্রাণ চেষ্টা করে যাচ্ছি এই সিস্টেমের ভেতরে। তারপর আপনারা বলেছেন, টাকা খরচ করতে পারি নি, এটা হয় নি, সেটা হয়নি ইত্যাদি। আমি সমস্ত তথ্য এনেছি, আমার অনুরোধ, আপনারা একটু ধৈর্য ধরে শুনুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেক সময় হয়

কি যে এ ব্যাপারে একটা কায়দা আছে, সেখানে স্যাটেবল ইয়ারটা বেছে নেওয়া হয় এবং সেটার উপর দাঁড়িয়ে বলা হয়। উনি অনেকদিন পাবলিক অ্যাকাউন্টস কমিটির চেয়ারম্যান ছিলেন, আমিও অনেকদিন সেই কমিটিতে ছিলাম আমি জানি যে কি হয়। এই সরকারেরও যখন হিসাব হয় তখন কোন সালের করেন এসব দেখতে হবে। ক্রমশ ক্রমশ যে একটা উন্নতির দিকে যাচ্ছে সেই জিনিসটা বলতে হবে। আমি একটা একটা করে বলছি। ওরা আরম্ভ করেছিলেন সেইজন্য বলছি, জওহর রোজগার যোজনা, পূর্ব জন্মের এন.আর.ই.পি, আর.এল.ই.জি.পি। তারপরে এন. আর. ই.পি.র দিক থেকে যেটা আমরা করেছি সেটা হচ্ছে ১৯৮১ সাল থেকে আরম্ভ করে—এখানে আমি একটা জিনিস স্মরণ করিয়ে দিতে চাই। এন.আর.ই.পি.রও পূর্ব পুরুষ আছে। সেই পূর্বপুরুষ হচ্ছে ফুড ফর ওয়ার্ক। এর ইন্ট্রোডাকশনের কাজ জনতা সরকারের আমলে হয়েছে, কংগ্রেসের আমলে নয়। এটাই হচ্ছে হিস্টোরিক্যাল ফ্যাক্ট। তারপরে ১৯৮০ সালে এর নাম পাল্টে দিয়ে এটা হল। সেই সময়ের ফিগারটা দেখবেন। ফুড ফর ওয়ার্ক যে কয় বছর হয়েছিল তাতে প্রায় ৫ কোটির মতো শ্রম দিবস তৈরি হয়েছিল। তখন ওয়েজ কম্পোনেন্ট বাড়ল এবং টোটাল অ্যামাউন্ট স্যাংশন ফর দিস বাড়ল। এবারে ওয়েজ কম্পোনেন্ট ডিভাইডেড হল। আগে যেভাবে হয়েছে ৬টাকা, তারপরে ৮ টাকা, তারপরে ১২ টাকা, তারপরে ১৬ টাকা, এইভাবে যদি হয় তাহলে এইভাবে বাড়লে হবে না। কাজেই সব দিক থেকে না ভাবলে হবে না। সব জিনিসটা ভাবতে হবে।

এবারে ষষ্ঠ যোজনায় যেটা ছিল সেখানে আমরা ১১ কোটি ৮২ লক্ষ ৪০ হাজার শ্রম দিবস তৈরি করেছি। সেই সময়ে আমাদের পারফরমেন্স ছিল ১৯৮১-৮২, ৮২-৮৩,৮৩-৮৪, এইভাবে টোটাল ৮৯ পারসেন্ট। তারপরে পরবর্তীকালে ১৯৮৫-৮৬ সালে ৯২ পারসেন্ট টোটাল আমরা করতে পেরেছিলাম। ১৯৮৬-৮৭ সালে ১২১ এবং ১৯৮৭-৮৮ সালে ১০৫ অর্থাৎ আমাদের টোটাল অ্যাভারেজ দাঁড়িয়েছিল ৯৬ পারসেন্ট।

তারপরে আর.এল.ই.জি.পি. ১৯৮৪-৮৫ সালে আরম্ভ করি। ১৯৮৫-৮৬ সালে ৮৫ পারসেন্ট করতে পেরেছিলাম। ১৯৮৬-৮৭ সালে এটা বেড়ে হল ১০৭ পারসেন্ট। ১৯৮৭-৮৮ সালে বেড়ে হল ১১৩ পারসেন্ট। ১৯৮৮-৮৯ সালে সপ্তম যোজনায় আমাদের গড় ১০২ পারসেন্ট। কাজেই এগুলি বুঝতে হবে।

তারপরে আই.আর.ডি.পি. তে আসছি। এটা অস্বীকার করিনা যে ১৯৮১-৮২, ৮২-৮৩ ইত্যাদি করে প্রথম দিকে কয়েক বছর ব্যাঙ্ক ইত্যাদির বিষয়ে নানা রকম অসুবিধা ছিল। ১৯৮৩-৮৪ সালে এটা আমরা ভালো করে করতে পেরেছিলাম। এই বছর আমাদের ১১৭ পারসেন্ট ছিল। ১৯৮৪-৮৫ সালে ছিল ১৩৭ পারসেন্ট, ১৯৮৫-৮৬ সালে ছিল ১৫১ পারসেন্ট, ১৯৮৬-৮৭ সালে ছিল ১২৮ পারসেন্ট, ১৯৮৭-৮৮ সালে ছিল ১২০ পারসেন্ট, ১৯৮৮-৮৯ সালে ছিল ১২২ পারসেন্ট, আর ১৯৮৯-৯০ সালে ছিল ১২১ পারসেন্ট।

অন্য দিক থেকে যদি দেখি তাহলে দেখব যে সেটাও বেড়েছে। ১৯৮০-৮১ সালে গড় অ্যাভারেজ হয়েছিল ৭৬৯ টাকা করে। ১৯৮১-৮২ সালে হয়েছিল ১০০৬, ১৯৮২-৮৩ সালে হয়েছিল ১৯০৯, ১৯৮৩-৮৪ সালে হয়েছিল ২০৯৬, ১৯৮৪-৮৫ সালে হয়েছিল ২৯২২, ১৯৮৫-৮৬ সালে হয়েছিল ৩২০৬, ১৯৮৬-৮৭ সালে হয়েছিল ৪২১০, ১৯৮৭-৮৮ সালে

হয়েছিল ৪৯৪৬, ১৯৮৮-৮৯ সালে হয়েছিল ৫৮৮৮ এবং ১৯৮৯-৯০ সালে হয়েছিল ৬৬২৫। এটা বাড়ছে সমস্ত দিক থেকে। তারপর যদি এদিক থেকে দেখেন শিডিউল্ড কাস্ট বা শিডিউল্ড ট্রাইবস মহিলা, ইত্যাদি, এই সব দিক থেকে, আমাদের এটা অল ইন্ডিয়া অ্যাভারেজ থেকে অনেক বেটার। আর একটা জিনিস, অডিটের, গ্রাম পঞ্চায়েতের এই যে দিকটা, অডিটটা আমাদের গত বছরের আগে পর্যন্ত ৯০ পারসেন্ট হয়েছে। ওটা ভালো আছে। হয় না যেটা, তাও বেটার হয়েছিল কয়েক বছর আগে পর্যন্ত, সেটা হচ্ছে পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদ, যেটা পাবলিক অ্যাকাউন্টসের দিক থেকে, ওপরের দিক থেকে এবং এই জন্যই আমাদের আরও আপত্তি ছিল। যেটা বলছিলাম কোন কোন বিষয়ে আপত্তি ছিল, সেই জায়গায় আবার যদি—এ.জি.বি. এখানে এসে করতে পারে না। এর ইভ্যালুয়েশনের প্রত্যেকটা ব্যাপারের জন্য আমরা করতাম। সেটা সেন্টারের যারা অফিসার তারা করেন। সেইগুলো আমি বলে দিচ্ছি। কাজের গুণগত মান সম্পর্কে কেন্দ্রীয় সরকারের আর.এল.ই.জি.পি.র নমুনা সমীক্ষার ফল দেখা যাচ্ছে যে এটা ১৯৮৭-৮৮ সালের কারেন্ট ইভ্যালুয়েশন বিষয়, পশ্চিমবঙ্গে শতকরা ৯৮ ভাগ ক্ষেত্রে সম্পদ তৈরি হয়েছে গ্রামের লোক এর প্রয়োজন অনুসারে। সর্ব ভারতীয় গড় সেখানে ৯৬। আমাদেরটা বেটার। তারপর হচ্ছে, পশ্চিমবঙ্গে শতকরা ১০০ ভাগ ক্ষেত্রে প্রকল্প রূপায়ণ করেছে পঞ্চায়েত, সর্বভারতীয় গড় হচ্ছে ৫৫ পারসেন্ট। এটা

[7-10 — 7-25 P.M.]

কিন্তু আমার কথা নয়, ওদের কথা। তারপর পশ্চিমবাংলায় শতকরা ৯৪ ভাগ ক্ষেত্রে অ্যানুয়্যাল অ্যাকশন প্ল্যান তৈরি করা হয়েছে, সর্ব ভারতীয় গড় হচ্ছে ৯০ পারসেন্ট এবং শতকরা ৯০ ভাগ ক্ষেত্রে পরিকল্পনা তৈরি করা হয়েছে নির্ধারিত সময়ের মধ্যে, সর্ব ভারতীয় গড় হচ্ছে ৫৫। এইগুলো যা আছে তা বলে যাচ্ছি। তারপর, পশ্চিমবাংলায় শতকরা ৯৩ ভাগ ক্ষেত্রে প্রকল্প রূপায়ণ করেছে গ্রাম পঞ্চায়েত, সর্বভারতীয় গড় হচ্ছে ৪০ পারসেন্ট। তারপর পশ্চিমবঙ্গে প্রকল্প রূপায়ণের জন্য স্থানীয় মাল মশলা ব্যবহার করা হয়েছে শতকরা ৮১ ভাগ, সর্ব ভারতীয় ক্ষেত্রে হচ্ছে ৪১ পারসেন্ট। পশ্চিমবাংলায় মোট কর্ম সংস্থানের শতকরা ৬৫ ভাগ সুযোগ পেয়েছে তফসিলি জাতি ও আদিবাসী। সর্ব ভারতীয় গড় হচ্ছে তার থেকে কম, ১২। পশ্চিমবঙ্গ মোট কর্ম সংস্থানের শতকরা ৮২ ভাগ সুযোগ পেয়েছে ভূমিহীন ক্ষেত মজুর সম্প্রদায়, সর্ব ভারতীয় গড় হচ্ছে ৩৫। পশ্চিমবাংলায় শতকরা ৯৮ ভাগ ক্ষেত্রে সৃষ্ট সম্পদের রক্ষণাবেক্ষণ করা হচ্ছে, সর্ব ভারতীয় গড় হচ্ছে ৩৪ পারসেন্ট। এবং শতকরা ৭৩ ভাগ ক্ষেত্রে রক্ষণাবেক্ষণ করছে পঞ্চায়েত, সর্ব ভারতীয় গড় হচ্ছে ৪২। কতকগুলো জিনিস এই রকম ভাবে বললে হবে না, এই বিষয়ে দেখতে হবে। এইগুলো আমরা করিনি, এই কাজের জন্যই যারা আছেন, তারা নিশ্চয়ই আমাদের প্রতি খুব দরদি নন, তারা আমাদের লোকও নন, তারা এসে সমস্ত দেখে আইটেম বাই আইটেম ধরে প্রত্যেক ক্ষেত্রে যা পেয়েছেন এবং অন্যান্য স্টেট নিয়ে এইগুলো ছাপানো হয়। অনেক জিনিস এখান থেকে ওখান থেকে সংগ্রহ করেন, আমাদের দপ্তর থেকেও সংগ্রহ করেন আর যেটা প্রিন্টেড বই সেটা সকলকে দেওয়া হয়। আমাদের এত এম.পি. থাকা সত্ত্বেও আপনারা পান না? সুতরাং ফ্যাক্টগুলো ভালো করে দেখতে হবে, এটাই হচ্ছে ব্যাপার। এবং অন্যদিক থেকে এটা স্বীকার করি যে আমাদের আরও উন্নতি করবার চেষ্টা করতে হবে। পঞ্চায়েত-রাজ বিলে

আমরা কি দেখেছি? প্রথম কথা হচ্ছে, কতগুলি জায়গা কোনও রকম চিন্তা ভাবনা করেই অত্যন্ত সেন্ট্রালাইজড করা হয়েছিল, পরে চেঞ্জ করা হয়েছিল, আমাদের ক্রিটিসিজম-এর পরে চেঞ্জ করা হয়েছিল। প্রথমে যেটা সার্কুলেট করা হয়েছিল সেটা অনেকখানি চেঞ্জ করতে হয়েছিল। আমার কাছে সব কিছু আছে, আমি ভাসা-ভাসা পড়ি না। সমস্ত কিছু ভালো করে পড়ে জেনেই বলছি। এখনও ওটা নিয়ে ভাবনা চিন্তা হচ্ছে, যখন টাইম পাওয়া গেছে তখন ভালো করে চিন্তা-ভাবনা করেই ওটা করা উচিত। কিন্তু সেটা করতে গিয়ে দুরকম দৃষ্টিভঙ্গির যেন পরিচয় না দেওয়া হয়। গান্ধীজি বলেছিলেন, 'পিরামিডিক স্ট্রাকচারের কথা মুখে বলা হচ্ছে, আসলে ওপর থেকে কন্ট্রোল করবে।' তারপর একটা কথা বার বার শুনি, কেন্দ্রের টাকা। টাকা দিচ্ছে মানে কি, কাককে ভাত ছড়াচ্ছে? এই দৃষ্টিভঙ্গিটাই তো খারাপ। টাকা কেন্দ্রের নয়, রাজ্যের নয়। প্রতিটি পাই পয়সা জনগণের কাছ থেকে প্রত্যক্ষ বা পরোক্ষ করের মাধ্যমে আসে। তাদের ভোটে এখানে আমরা বিধানসভায় আসি, ওরা লোকসভায় যায় দিল্লির তক্তে বসে। যাদের ভোটে ক্ষমতায় বসবেন, তাদের টাকাই তাদের দিয়ে তাদের দয়া করবেন? উচ্ছিষ্ট দিয়ে তাদের হাত করবেন? এর চেয়ে অপমানের আর কিছু হতে পারে না। সুতরাং এটা ভুল চিন্তা ভাবনা। এই একটাই জায়গা আছে যেখানে জেলা পর্যন্ত জনগণ প্রত্যক্ষভাবে গ্রামের সমস্ত রকম কাজকর্মগুলির ক্ষেত্রে—পরিকল্পনা রচনা ও রূপায়ণের ক্ষেত্রে—নিজেরা ডাইরেক্ট অংশ গ্রহণ করবে, নিজেদের ভাগ্য নিজেরা গড়ব। তা নাহলে সকলেই তো জনগণের ভালো করতে চায়! ফ্যাসিস্ট শক্তিও বলে, জনগণের ভালো করতে চাই। কিন্তু জনগণ কি বলছে? অনেকেই অনেক ভালো করেছে, এবার একবার আমাদের ভাগ্য আমাদের হাতেই রচনার দায়িত্ব দাও। ইংরাজ আমলেও এক রকম ব্যবস্থা ছিল, ইউনিয়ন বোর্ডের ভেতর দিয়ে, তাদের সৃষ্ট জমিদারদের দিয়েই তারা শাসন করত। আর পঞ্চায়েত ব্যবস্থায় যে যত যাই করুন না কেন, প্রকৃত ভূমি সংস্কারের ভেতর দিয়ে গ্রামীণ কায়েমি স্বার্থর অর্থনৈতিক কর্তৃত্ব এবং রাজনৈতিক প্রভুত্ব যদি খর্ব করতে না পারেন, তাহলে কিছু পাল্টাতে পারবেন না। মেহাম, রায়বেরিলি, আমেথি প্রভৃতি জায়গায় যা হচ্ছে তাই হবে। ভোট পর্যন্ত দিতে পারবে না। সেই জন্য আমরা প্রিকন্ডিশন দিয়েছিলাম। কর্ণাটকের নাজির আহমেদ সাহেবরা আমাকে বলেছেন, 'দাদা, এটা আমরা বুঝতে পারছি, এছাড়া পথ নেই। আমি প্রত্যেক জায়গা ঘুরে ঘুরে দেখেছি। এটা অত সহজ জিনিস নয়, খুবই কঠিন জিনিস। আমরা জানি ল্যান্ড রিফর্মস কি কঠিন কাজ, তেমন আমরা জানি এই জায়গায় কত কঠিন। আজকে পৃথিবীতে কি হচ্ছে তাও আমরা জানি। কিছু মানুষ মনে করে তারা মাতব্বর, তারাই সবার মঙ্গল করবে। এই মানসিকতাটা ছাড়তে হবে। সর্বস্তরে অধিকার দিতে হবে এবং মুশকিলটা সেখানেই হয়ে যাচ্ছে। আমি আর খুব বেশি সময় নিতে চাই না, আমি জানি একটা খুব কঠিন পরীক্ষা-নিরীক্ষা চলছে। এই পরীক্ষা নিরীক্ষার মধ্যে যারা আমাদের গালি দেন, তারা গালি দেবার জন্যই অন্য দিকে আছেন, তাদের গালি আমাদের শুনতে হবে। কিন্তু যারা কঠোরভাবে ভাবছেন, তারা জানেন যে, একটা কিছু হচ্ছে, সত্যি সত্যি অসংখ্য মানুষের ভবিষ্যতের জন্য একটা কিছু হচ্ছে। নিজেদের অধিকার সেই মানুষ যে মুহূর্তে বুঝতে পারবে তখন সেই বাঘের পিঠ চাপড়ানো কারও পক্ষে আর সম্ভব হবে না। কারও পক্ষেই সম্ভব হবে না। সেইজন্য তাদের আত্মচেতনা তাদের নিজেদের মর্যাদাবোধ জাগিয়ে তুলতে হবে, তবেই নিচের থেকে কন্ট্রোল হবে তা নাহলে কোনওদিন হবে না। অন্যরা কন্ট্রোল

করবে সেই জিনিস অত সোজা নয়। এই সমাজব্যবস্থায় ঐ জিনিসটা আস্তে-আস্তে হবে। সেইজন্য এগুচ্ছে কিনা, কোনও ডায়রেকশনে এগুচ্ছে, উল্টোদিকে যাচ্ছে কিনা সেটাই দেখবার কথা। আমি আর বেশি কিছু না বলে সমস্ত কাটমোশনের বিরোধিতা করে এবং আপনারা জানেন, পঞ্চায়েতের ব্যাপারে যে সাবজেক্ট কমিটি আছে সেই সাবজেক্ট কমিটি যে রিপোর্ট দিয়েছে সেই বিষয়ে বলি। Mr. Speaker, Sir, I agree in principle with the recommendation of the Subject Committee on Panchayat. West Bengal Legislative Assembly as embodied in the 2nd Report presented before the House. We are taking action in consultation with the concerned departments of the State Government so that the recommendation can be given effect to in due course.

**মিঃ স্পিকার ঃ** সুব্রতবাবু, আমার কাছে যে রেকর্ডটা আছে তাতে দেখছি, ১৯৭২ সালে শ্রী প্রফুল্লকান্তি ঘোষ ছিলেন পঞ্চায়েত মন্ত্রী আর আপনি ১৯৭৫ সালে পঞ্চায়েত দপ্তরের দায়িত্ব পেলেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** রেকর্ডটা ভুল আছে, আপনি সংশোধন করে নিন।

**মিঃ স্পিকার ঃ** ১৯৭২ সালে শ্রী প্রফুল্লকান্তি ঘোষ ছিলেন Minister of State-in-charge of Department of Food and Supplies, Dairy Development of Animal Husbandry and Veterinary Services and Sports Branch of.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি মন্ত্রিত্ব নিয়ে কাড়াকাড়ি করতে চাই না। প্রশ্ন হচ্ছে, একবার দপ্তর চেঞ্জ হয়েছিল সেটা ১৯৭৩ সালে, আমি মিনিস্টার অফ স্টেট ছিলাম। একবারই চেঞ্জ হয়েছিল, পঞ্চায়েত পৌর প্রশাসন এইসব নিয়ে।

**মিঃ স্পিকার ঃ** আমার কাছে ১৯৭২ সাল আর ১৯৭৫ সালের রেকর্ড আছে।

## Demand No. 59

The cut motions moved by Shri Apurbalal Majumder, Shri Sultan Ahmed and Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/-were then put and lost.

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 35,69,16,000 be granted for expenditure under Demand No. 59, Major Head: "2501—Special Programme for Rural Development"( This is inclusive of a total sum of Rs. 8,92,29,000 already voted on account in March 1990) was then put and agreed to.

## Demand No. 60

The cut motions moved by Shri Apurbalal Majumder, Shri Sultan Ahmed and Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Benoy Krishna Chowdhury that a Sum of Rs.

67,34,47,,000 be granted for expenditure under Demand No. 60 Major Head : "2205—Rural Employment" (This is inclusive of a total sum of Rs. 16,83,62,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

[7-20 — 7-25 P.M.]

**Demand No. 62**

The motion No. 1 and 3 moved by Shri Saugata Roy and Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motions (cut motion Nos. 2&3) moved by Shri Apurbalal Majumder and Shri Amar Banerjee that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and a division was taken with the following results.

NOES

Abdul Quiyom Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Adak, Shri Kashinath

Bagdi, Shri Natabar

Bal, Shri Shakti Prasad

Biswas, Shri Kumud Ranjan

Bose, Shri Nirmal Kumar

Chaki, Shri Swadesh

Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shri Dhirendra Nath

Choudhuri, Shri Subhendu

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Bikash

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut

Das Gupta, Shrimati Arati

Deb Sharma, Shri Ramani Kanta

Doloi, Shri Siba Prasad

Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Satyendranath

Ghosh, Shri Susanta

Haldar, Shri Krishnadhan

Hajra, Shri Sachindranath

Jahangir Karim, Shri Sk.

Jana, Shri Manindra Nath

Konar, Shrimati Maharani

Let, Shri Dhirendra

Mahato, Shri Satya Ranjan

Majhi, Shri Raicharan

Mojumdar, Shri Hemen

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mukherjee, Shri Joykesh

Murmu, Shri Sarkar

Neogy, Shri Brajo Gopal

Raha, Shri Sudhan

Ray, Shri Achintya Krishna

Roy, Shri Hemanta

Saha, Shri Kripa Sindhu

Sar, Shri Nikhilananda

Sen, Shri Dhiren

Sen, Shri Sachin

Seth, Shri Lakshman Chandra

Shish Mohammad, Shri

Singha Roy, Shri Jogendra Nath

Sinha, Shri Nirmal Kanti

Toppo, Shri Salib

Touob Ali, Shri

AYES

Abdus Sattar, Shri

Bandyopadhyay, Shri Sudip

Banerjee, Shri Amar

Bapuli, Shri Satya Ranjan

Mannan Hossain, Shri

Mukhopadhyay, Shri Subrata

The Ayes being 6, and the Noes 50; the motions were lost.

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 97,27,14.000 be granted for expenditure under Demand No. 62, Major Heads : "2515—Other Rural Development Programmes (Panchayati Raj), 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayati Raj) and 6515—Loans for other Rural Development Programme (Panchayati Raj)"

(This is inclusive of a total sum of Rs. 24,31,78,000 already voted on account in March, 1990), were then put and agreed to.

**Demand No. 63**

**Mr. Speaker :** Now there is only one cut motion to Demand No. 63 which is in order and taken as moved. I put the same to vote.

The motion moved by Shri Sultan Ahmed that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 44,36,52,000 be granted for expenditure under Demand No. 63, Major Heads : "2215—Other Rural Development Programmes (Community, Development) and 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Community Development)"

(This is inclusive of a total sum of Rs. 11,09,13,000 already voted on account in March, 1990), was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7.25 p.m. till 1.00 p.m. on Tuesday, the 8th May, 1990, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 8th May, 1990 at 1.00 p.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 7 Ministers, 3 Ministers of State, and 123 Members.

[1-00 – 1-10 P.M.]

**Mr. Speaker :** All questions relating to Hon'ble Minister, Shri Buddhabed Bhattacharjee's Department will be held over for this date.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার অনুমতি নিয়ে বলছি, বুদ্ধদেববাবু জানতেন যে আজকে তাঁর প্রশ্নোত্তরের দিন।

**মিঃ স্পিকার ঃ** উনি চিঠি দিয়ে বলে গেছেন থাকবেন না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** তিনি এমন কোনও গুরুত্বপূর্ণ কাজে গেছেন বলে জানি না।

**মিঃ স্পিকার ঃ** ওনার কাজটা গুরুত্বপূর্ণ কিনা কি করে জানবো?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** ইনটেনশনালি এইভাবে হাউসকে উপেক্ষা করা ঠিক নয়।

(নয়েজ এ্যাণ্ড ইনটারপশন)

স্থগিত প্রশ্ন নং *৪৪ এবং ৪৮ — স্থগিত।

## Held over Starred Questions (to which oral answers were given)

### বেআইনি লরি চলাচল

*৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৮।) **শ্রী সুভাষ গোস্বামি ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বেশ কিছু সংখ্যক লরি আসাম এবং মেঘালয়ের রেজিস্ট্রেশন নিয়ে সেখানেই রোড ট্যাক্স জমা দেয় এবং পরপর টেম্পোরারি পারমিট নিয়ে এ রাজ্যেই স্থায়ীভাবে চলাচল করে; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে—

(১) এর কারণ কি; ও

(২) সরকার ঐ বিষয়ে কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মিঃ স্পিকার স্যার, এখানে উত্তর যা পাঠানো হয়েছে সেটা কিছুটা কারেক্ট করতে হবে। সেজন্য অন্যদিন সভায় এর উত্তর দিয়ে দেবো।

**বেসরকারি বাসের জন্য রুট পারমিট বন্ধ**

*৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬১।) **শ্রী আতাহার রহমান ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে বেসরকারি বাসের জন্য রুট পারমিট দেওয়া বন্ধ আছে; এবং

(খ) সত্য হলে, উহার কারণ কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ, তবে এস. টি. এ.-র অনুমোদন সাপেক্ষে নতুন পারমিট দেওয়া হচ্ছে। যেমন কয়েক দিন আগে কলিকাতা আর. টি. এ.-কে উত্তর ও দক্ষিণ ২৪ পরগনার জন্য ২২টি রুটে পারমিট দেখার অনুমোদন দেওয়া হয়েছে।

(খ) রাজ্যের পরিবহন শিল্পে সঙ্কটের পরিপ্রেক্ষিতে এবং ক্রমান্বয়ে রাষ্ট্রীয় পরিবহনের বিকাশের জন্য নিতান্ত প্রয়োজন ছাড়া প্রাইভেট বাসের পারমিট দেওয়া বন্ধ আছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, বেসরকারি বাসের রুট পারমিট দেওয়া বন্ধ আছে। আবার বললেন, সব জায়গায় বন্ধ নেই। আমার অতিরিক্ত প্রশ্ন হল, কোথায় কোথায় বন্ধ আছে এবং কোথায় কোথায় বন্ধ নেই; এবং যেখানে বন্ধ নেই বলে বলছেন সেখানে বন্ধ না থাকার কারণ কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** দু'তিনটি কারণ আছে। প্রথম হচ্ছে আমরা যখন আন্তঃজেলায়—ইন্টার রিজিয়নে বাসের পারমিট দিয়েছি, সেগুলো দেওয়া বন্ধ করে দিয়েছি। জেলার মধ্যে প্রয়োজন হলে, যেখানে চাপ আছে অথচ সরকারি পরিবহন-এর বাস দিতে পারছি না এই রকম কিছু কিছু জায়গাতে আমরা দেওয়ার কথা বলছি। এছাড়া কোর্টের অর্ডার নিয়ে বাসের পারমিট দেওয়া হয়।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, কলকাতায় বেসরকারি বাসের রুট পারমিট দেওয়া বন্ধ আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** হ্যাঁ, কলকাতায় বেসরকারি বাসের পারমিট দেওয়া বন্ধ আছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রীর জবাবটা আমার কাছে স্পষ্ট হলো না, আমি অনেকদিন আর. টি. এর মেম্বার ছিলাম, ফলে এটা ঠিক বুঝলাম না। আন্তঃজেলায় এস. টি. এ. এবং কলকাতায় আর. টি. এ. পারমিট দেয়। মন্ত্রী বলছেন কলকাতায় কোনও পারমিশন দিচ্ছেন না, সাউথ এবং নর্থ ২৪ পরগনায় দিচ্ছেন, আবার আন্তঃজেলায় কিছু কিছু দিচ্ছেন—আমার কাছে এই উত্তরটা ঠিক স্পষ্ট হলো না। রুট পারমিট যেটা বন্ধ করেছেন তার কারণ কি আর. টি. এ.র রুট পারমিট দেবার ব্যাপারে ব্যাপক দুর্নীতিটা উনি খুঁজে পেয়েছেন—সেজন্য কি বন্ধ আছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** দুর্নীতির অভিযোগ '৭৭ সাল পর্যন্ত প্রচুর ছিল, তারজন্য আমরা ইচ্ছা করলে '৭৮ সালেই বন্ধ করে দিতে পারতাম। সম্প্রতি, আজ তিন বছর হলো আমরা সিদ্ধান্ত নিয়েছি সরকারি পরিবহন ক্ষেত্রকে বিস্তৃত করবো। নিতান্ত প্রয়োজন হলে বাসের পারমিট দিচ্ছি। আন্তঃজেলায় এস. টি. এ. এবং জেলার অভ্যন্তরে হলে আর. টি. এ. এটা দেন। আমি যেটা উল্লেখ করেছি তাতে হয়ত মাননীয় সদস্যের সাথে একটু ভুল বোঝাবুঝি হয়ে গেছে। অনেক সময়ে জেলায় কোনও উপান্তর থাকে না, দেখা যায় রুটে বাস নেই, জনগণ চাইছেন, প্রতিনিধিরা বলছেন, সেই ক্ষেত্রে জেলার অভ্যন্তরে যেটা সেখানে আমরা দিচ্ছি।

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কোন কোন জেলায়—২৪ পরগণায় এবং লং রুটে পারমিট দেওয়া হচ্ছে বললেন। মুর্শিদাবাদের জন্য, লং রুটে ক্যালকাটা টু শিলিগুড়িতে, যেখানে যাতায়াতের ক্ষেত্রে অসুবিধা আছে সেখানে দিচ্ছেন বললেন, মুর্শিদাবাদ জেলার জন্য এই ধরণের পারমিশন দেবার কথা চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** একেবারেই নেই। মুর্শিদাবাদে প্রচুর সরকারি বাস দিয়েছি। আপনি বলবেন কোথায় কোথায় দরকার, দিয়ে দেবো।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আপনি উত্তর দেবার সময়ে দু'বার কথাটা বললেন—রাষ্ট্রীয় পরিবহনের বিকাশের কথাটা মাথায় রেখে দিচ্ছেন। এর চূড়ান্ত লক্ষ্যটা কি আপনি আস্তে আস্তে সমগ্র পরিবহন ব্যবস্থাটাকে রাষ্ট্রীয় পরিবহনের মধ্যে আনতে চাইছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এখুনি এই প্রশ্নের উত্তরে 'হ্যাঁ' বলাটা আকাশকুসুম হয়ে যাবে।

**শ্রী অশোক ঘোষ ঃ** বেসরকারি বাস পারমিটের হিসাবটা আপনার কাছে আছে কি? লং রুটে বেসরকারি বাস পারমিশন ছাড়াই রাস্তায় চলছে। কোনও অ্যাকসিডেন্ট হলে আপনি একটু নড়েচড়ে বসেন। পারমিশন ছাড়া বাস যে চলছে সেদিকে আপনার ডিপার্টমেন্টে নজরদারির ব্যবস্থা আপনি করেছেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** নজরদারির ব্যবস্থা যথারীতিই আছে। আমার কাছে হিসাবটাও আছে। আমরা কিছু কিছু ধরবার চেষ্টা করেছি। তবে অসুবিধা হয়, আমাদের অফিসাররা একবার যেইমাত্র ধরেন তৎক্ষণাৎ ২৪ ঘন্টার মধ্যেই কোর্ট থেকে অর্ডার নিয়ে এসে ছাড়িয়ে নেন। সেজন্য আমাদের এই অসুবিধা নিয়ে কাজ করতে হচ্ছে।

[1-10 – 1-20 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মুর্শিদাবাদ জেলায় সরকারি প্রচুর বাস দিয়েছেন সেইজন্য তাঁকে অভিনন্দন জানাই। কিন্তু আমার প্রশ্ন যে, দূরপাল্লার যেসব বাস রুট পারমিট ছাড়াই অবাধে চালাচ্ছে এবং ট্যুরিস্ট নিয়ে খুব জোরে যাচ্ছে, যেমন কলকাতা বহরমপুর বহু ট্যুরিস্ট বাস আছে এবং এইসব বাসগুলোর অ্যাক্সিডেন্টও খুব বেড়েছে—এদের ক্ষেত্রে সরকারি কোনও বিধিব্যবস্থা নিয়েছেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন, এইসব বাসগুলো চলার ব্যাপারে

আমরা প্রকাশ্যে অভিযান চালানোর পরিকল্পনা নিয়েছি। তবে স্টেট বাস বাড়াতে ওই বাসগুলো পিছু হটতে শুরু করেছে এবং কিছু বাস মালিক উইথড্র করে নিচ্ছে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই আর. টি. এ. এবং এস. টি. এ. কমিটির কম্পোজিশন কি শুধু রুলিং পার্টির মেম্বারদের নিয়ে হবে না কি কমিটিতে অপজিশনের মেম্বারাও থাকতে পারে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমি এই ব্যাপারে অত্যন্ত সুনির্দিষ্ট ভিত্তিতে মোটামুটি ভাবে আপনাদের পথই অনুসরণ করছি।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পুরুলিয়া জেলায় আমাদের রাজ্যের সরকারি বাসের সংখ্যা খুবই কম এবং ওখানে প্রাইভেট বাসের মালিকদের পারমিট দেওয়ার সম্ভাবনা আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আপনি পুরুলিয়া রাজ্য পরিবহন বাস চান, তার ব্যবস্থা করে দেবো।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে আর টি এ এবং এস টি এ এর কম্পোজিশনের ক্ষেত্রে আপনারাও কেন্দ্রীয় কংগ্রেসি সরকারের নীতি অনুসরণ করে চলছেন। অর্থাৎ কংগ্রেস সরকার যে অগনতান্ত্রিক ভাবে চালিয়েছে বামফ্রন্ট সরকারও সেই অগণতান্ত্রিকতাকে সমর্থন করছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** কংগ্রেস আই সরকার যখন কেন্দ্রে ছিলেন তখন তারা নতুন মটর ভেহিকেলস আইন করেছিলেন। বেসরকারি সদস্য হিসাবে আর টি এ তে ২ জনকে নেওয়া হয় যারা এই ব্যবসার সঙ্গে যুক্ত নয়। এইরকম দুজন লোককে আমাদের যে তালিকা তৈরি হয় তাতে মনোনীত হয়ে থাকে।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** যেসব রাস্তাতে বেসরকারি বাস ছাড়া অন্য কোনও বাস নেই যেমন খড়িবাড়ি থেকে কলকাতা, এই রুটে স্টেট বাস নেই এখানে ২৭ নং যে বাস চলে সেটাও অন্য রুটে চলে যাচ্ছে ১৯৩৭ সালের নিয়ম নিয়ে অনেকেই চিন্তাভাবনা করছেন। আমার প্রশ্ন যদি কোনও বাস তার নির্দিষ্ট রুট ছেড়ে অন্য রুট ধরে তাহলে কি আপনার দপ্তর থেকে কোনও ইনভেস্টিগেশন করে কোনও সরকারি বাস ইন্ট্রোডিউস করা যায় কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমরা সরকারি দিক থেকে সিদ্ধান্ত নিয়েছি এবং সমস্ত আর টি একে বলে দিয়েছি যে যারা বাস মালিক তারা ইচ্ছাকৃত ভাবে অন্য রুটে যেতে পারবে না। এই সব রুটের মালিকরা দরখাস্ত দিলে আমরা গ্রহণ করছি না এবং অন্য রুটে যেতেও দিচ্ছি না। তা সত্ত্বেও কিছু কিছু মালিক কোর্টে চলে যাচ্ছে এবং কোর্ট থেকে অর্ডার নিয়ে আসছে। তবে আমরা এগুলোও বন্ধ করার চেষ্টা করছি। সুতরাং নূতন করে রুট থেকে তুলে নিয়ে এসে অন্য রুটে চলে যাচ্ছে, অনেক সময় বাস বসে যাচ্ছে, বাসের মালিকরা বসিয়ে দিচ্ছেন, নানা কারণে লাভটাভ হচ্ছে না, একটা রুট থেকে আর একটা রুটে নিয়ে যাওয়ার এই প্রবণতা বন্ধ করে দিয়েছি কিছু কিছু রুটে অসুবিধা হচ্ছে, তবে এখনও এটা আলাপ-আলোচনার স্তরে রয়েছে. বর্তমানে উত্তর ২৪ পরগনা এবং দক্ষিণ ২৪ পরগনায় ২২টি রুটে

বাস দেবার ব্যবস্থা করেছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দক্ষিণ ২৪ পরগনায় পহিবহন ব্যবস্থা মোটামুটি ভাল চালাচ্ছেন, ওনারই নেতৃত্বে ভালই চলছে। সম্প্রতি সবং থেকে কলকাতায় এবং দেহাটি থেকে কলকাতায় দুইটিতে দক্ষিণ বঙ্গ বাস চালাবার ব্যবস্থা হয়েছে, এটা কবে নাগাদ চালু হবে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এটা আমার যতদূর মনে হয় জুলাই ও আগষ্ট মাসের মধ্যে দিয়ে দিতে পারব।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি এই মাত্র প্রশ্নের জবাবে বললেন বাস চাইলেই দিয়ে দেবেন, আপনি যেমন কলকাতায় বাস পারমিট মালিকদের দেওয়া বন্ধ করে দিয়েছেন তেমনি মফঃস্বলের জেলাগুলিতে প্রাইভেট বাসের পারমিট বন্ধ করে দিয়ে স্টেট বাস চালাবার পরিকল্পনা আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** তবে, সর্বত্র পারব কিনা জানিনা, আপনার জেলার ক্ষেত্রে বলেছি হলদিয়া, দিঘা এবং মেদিনীপুরে কয়েকদিন আগে চালু করবার ব্যবস্থা করেছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি তো ঘোষণা করেছেন সম্প্রতি ট্রাম কোম্পানি তুলে দিয়ে, ট্রাম কোম্পানি বাস চালাবে, এই পরিকল্পনাটা সত্য কি এবং এই ব্যাপারে ঠিক কি পরিকল্পনা নিয়েছেন সেটা জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** স্যার, এই প্রশ্নটা এইটার মধ্যে আসেনা।

**Mr. Speaker :** Rest of the Held Over Questions are held over. Now regular Questions.

## Starred Questions

(to which oral answers were given)

### শিশু বিকাশ প্রকল্পের জন্য খাদ্য বরাদ্দ

***৫১০।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৮৮।**) **শ্রী অশোক ঘোষ ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শহর ও গ্রামাঞ্চলে সুসংহত শিশু বিকাশ প্রকল্পের জন্য কি কি খাদ্য বরাদ্দ করা হয়; এবং

(খ) ঐ প্রকল্পে ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের দেয় টাকার পরিমাণ কত?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ**

(ক) শহর ও গ্রামাঞ্চলে সুসংহত শিশু বিকাশ প্রকল্পের অন্তর্গত বর্তমানে চালু প্রকল্পগুলিতে, কেয়ার সংস্থা মারফৎ পাওয়া কর্ণ সোয়া ব্লেণ্ড (Corn Soya Blend) ও বাটার বা স্যালাড অয়েলের সঙ্গে রাজ্যসরকারের খরচে কিছুটা গুড় বা চিনি মিশিয়ে, খাবার প্রস্তুত করে, সরবরাহ করা হয়। তবে জলপাইগুড়ি জেলায় এই প্রকল্পে কেন্দ্রীয় সরকারের খরচে, গমের তৈরি খাবার দেওয়া হয়।

(খ) ঐ প্রকল্পে ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের দেয় টাকার পরিমাণ নিম্নরূপ ঃ-

(১) কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রদত্ত ঃ- ১২৬০.১০ লক্ষ

(২) রাজ্য সরকার কর্তৃক প্রদত্ত ঃ- ৩৩৪.২১ লক্ষ — যোজনা খাতে

৪৭৩.০০ লক্ষ — যোজনা বহির্ভূত খাতে।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি দয়া করে জানাবেন কি ৮৮-৮৯ সালে কেন্দ্রীয় সরকারের দেয় টাকা এবং রাজ্য সরকারের যোজনা খাতে ও যোজনা বর্হির্ভূত খাতের সম্বন্ধে বললেন এর মধ্যে কত টাকা খরচ হয়েছে এবং সেই টাকায় কত শিশু উপকৃত হয়েছে?

[1-20 – 1-30 P.M.]

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** মোট কেন্দ্রীয় সরকার কর্তৃক বরাদ্দ ১২৮০, ব্যয় ১২০০ বরাদ্দ ৪৩ লক্ষ, প্ল্যান বহির্ভূত ব্যয় ৪৩ লক্ষ। এর পরে পুষ্টি আর শিশুর ব্যাপারটা এখানে বলা যাবে না। এটা নোটিশ দিতে হবে।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন খাদ্যের ব্যাপারে কয়েকটি বিশেষ পরিকল্পনা করেছেন। এটাতে পরিকল্পনায় কি দেখা গেছে? এটার কিছু ফলশ্রুতি হয়েছে কি না? অন্যান্য জেলার ক্ষেত্রেও এটা ভাবছেন কি না?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** এটা শুরু করা হয়েছে, এটা ভালো মনে হয়েছে। তবে এটা খতিয়ে দেখতে হবে। খতিয়ে দেখার জন্য আমাদের অফিসাররা যাচ্ছেন, পরবর্তীকালে আর একটু সময় পেলে বিশদ ভাবে দেখা যাবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই শিশু বিকাশ প্রকল্পের জন্য এবং খাদ্যের ব্যাপারে যে সমস্ত সেন্টার আছে সেগুলিতে খাদ্য সরবরাহ করা হয়, আমরা দেখছি যে এইগুলি সাধারণভাবে সেন্টারগুলি বে-সরকারি উদ্যোগে এই ঘরবাড়িগুলো করা হয়েছে এই ঘরবাড়িগুলো স্বেচ্ছাসেবী হওয়ার ফলে তারা অনেক সময় তুলে দিচ্ছে। ফলে সরবরাহে ব্যাঘাত ঘটছে। আপনার দপ্তর থেকে এই সেন্টারগুলোর কোনও হিসাব আছে কি? এগুলো কি ভাড়া বা অনুদান হিসাবে পাবার কোনও ব্যবস্থা আছে কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** বিভিন্ন জায়গায় স্কীমটা করবার জন্য আমরা টাকা দিই। শহরাঞ্চলে কিছু দিয়ে থাকি। আর একটা ১৫০০ টাকা করে দিই, বিভিন্ন পঞ্চায়েত টাকা দিয়ে থাকে। বহু জায়গায় এই ধরণের ঘরবাড়ি করেছি। বেশিরভাগ বাড়িঘর তৈরি করা শুরু করে দিয়েছি। পঞ্চায়েত টাকা দিচ্ছে। এই দুটো একত্রিত করে এই কাজ করা হচ্ছে।

**শ্রী উপেন কিস্কু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অঙ্গনওয়াড়ি এবং সহায়িকা, তাঁদের যে ভাতা দেওয়া হয় সেটার ব্যাপারে কোনো চিন্তা-ভাবনা করছেন কি না?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছি। তাঁরা যে সাম্মানিক

**পান** তা খুবই কম, দ্রব্যমূল্য বৃদ্ধির তুলনায়। গত পরশুদিন কেন্দ্রীয় মন্ত্রী শ্রী রামবিলাস পাশোয়ান এসেছিলেন, আমরা তাঁর কাছে এই সম্পর্কে দাবি জানিয়েছি। তিনি এটা বৃদ্ধি করবার জন্য আশ্বাস দিয়েছেন এবং খতিয়ে দেখবেন। তা ছাড়া এই সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করবেন।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন যে সুসংহত শিশু বিকাশ প্রকল্পে এবং পশ্চিমবঙ্গের ব্লকে মাতৃ মঙ্গল এবং শিশু উন্নয়নের যে কর্মসূচি নেওয়া হয়েছে তা কতটা ফলশ্রুত হয়েছে? এর কোনও অ্যাসেসমেন্ট রিপোর্ট আপনার দপ্তর থেকে বা কোনও স্টাডি রিপোর্ট করা হয়েছে কি না?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** আমরা এটা করছি। তা ছাড়া বিশেষ কয়েকটি প্রজেক্টে সমীক্ষা শুরু করেছি এবং তাগাদা দিয়েছি। ছেলেমেয়ে যাঁরা প্রথা বহির্ভূত শিক্ষায় পড়াশোনা করছে, তারা প্রাইমারি স্কুলে গিয়ে রেজাল্ট ভালো করছে। ইমুনাইজেশন প্রোগ্রাম ভালো হয়েছে এই সমীক্ষায় দেখা গেছে।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন যে জলপাইগুড়ি জেলাতে গমের সঙ্গে খাদ্য পরিবেশিত করা হচ্ছে। আমার কাছে খবর আছে যে খাদ্য ঠিকমতো সরবরাহ হচ্ছে না, এবং না হওয়ার জন্য সেন্টারগুলি মাঝে মাঝে বন্ধ হয়ে যায়। অতএব মাননীয় মন্ত্রী মহাশয়, বলবেন, যে ঠিকমতো খাদ্য সরবরাহ করবার জন্য কোনও ব্যবস্থা নিচ্ছেন কি না?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** আগে কলকাতা থেকে সমস্ত ব্লকে খাদ্য পৌঁছে দেবার ব্যবস্থা ছিলো। এখন প্রত্যেকটা জেলায় বিভিন্ন জায়গায় টেণ্ডার করে, ডি. এম.কে চেয়ারম্যান করে প্রত্যেকটা জেলা থেকে গাড়ি নিয়ে এখান থেকে খাবার নিয়ে যাবার ব্যবস্থা আছে। কোনো জায়গায় ২-৪ দিন দেরি হয় খাবার আসতে, খাবার দেরি করে এলে আমাদের অসুবিধায় পড়তে হয়।

**ডাঃ গৌরিপদ দত্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, স্বাস্থ্য দপ্তরের থেকে ইমিউনিশান প্রোগ্রাম, ইনটেনসিভ ড্রাইভ এবং এই যে নিউট্রিশন প্রোগ্রাম আপনার দপ্তর থেকে দেওয়া হয়েছে, সেই ইমিউনিশন প্রোগ্রাম সফল করার জন্য মাল্টি পারপাস হেলথ ওয়ারকারদের মাধ্যমে এখানে এই আই. সি. ডি. এস কর্মীরাও মাল্টিপারপাস হেলথ ওয়ারকাররা একই সঙ্গে কাজ করার এমন কোনও কো-অর্ডিনেশান ব্যবস্থা এই দুই দপ্তরের মধ্যে আছে কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** কিছু জায়গায় এটা করা হয়েছে, সমস্ত জায়গায় ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট সি. এম. ও. এইচ ও জেলা পরিষদের সভাধিপতি এদের নিয়ে স্কীম করে বহু জায়গায় কাজ চলছে।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অতিরিক্ত প্রশ্ন আপনি বলবেন কি কেয়ার খাদ্যদ্রব্য পৌঁছে দেয়। কেয়ার যে সমস্ত সামগ্রী পাঠায় বিশেষ করে সি. এস. এম. তাদের অধিকাংশ নষ্ট হয়ে যায় বা জটা ধরে যায়। এই সম্পর্কে রাজ্য সরকারের পক্ষ থেকে এটার বিহিত করবার কোনও ব্যবস্থা ভাবছেন কি না?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** খাদ্যে জটা ধরে গেলে রাজ্য সরকারের পক্ষে কি করার আছে।

তবে কেয়ারকে এই সম্পর্কে আমরা জানিয়েছি এবং এই ব্যাপারে তারা দেখছেন কি করা যায়।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার প্রশ্ন এই যে খাদ্য রান্না হয়, কিন্তু যারা রান্না করে সেই হেল্পারের পোস্ট অনেক জায়গায় খালি আছে এবং আপনার নিয়োগ নীতি আছে যে হোম থেকে কিছু লোক নেওয়া হবে। কিন্তু ১১০ টাকা মাইনেতে তারা হোম থেকে যাবেনা। এই অর্ডার ড্র করে লোকাল মেয়ে ছেলেদের নেওয়া যায় কিনা, এই বিষয়টা সম্বন্ধে কিছু বলবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** সর্বক্ষেত্রে সম্ভব নয়। হোমে যে সমস্ত মেয়েরা থাকে তাদের স্বনির্ভর করবার জন্য আমরা বিভিন্ন জায়গায় হোমের পক্ষ থেকে মেয়েদের ওখানে দেবার চেষ্টা করি এবং এরজন্য আমাদের কিছুটা সময় অপেক্ষা করতে হয়। আমরা চেষ্টা করি যাতে হোমের থেকে সেখানে লোক দেওয়া যায়। আরেকটা অসুবিধা যেখানে প্রোজেক্ট হয় সেই সমস্ত প্রোজেক্ট ইন্টিরিয়র জায়গাগুলিতে লোক নেওয়ার জন্য সেখানে একটা কোটা রাখা হয়, দপ্তরের পক্ষ থেকে সেটা তাদের দেওয়া হয়। আই. সি. ডি. এস. প্রকল্প চালু হলে সেখানে মূল সেন্টার অর্থাৎ হেডকোয়াটারে ৪টি পোস্ট খালি রাখতে হবে। হোমের মেয়েদের সেখানে এক সাথে যাতে দেওয়া যেতে পারে এবং তারা যাতে একসাথে মেস করে থাকতে পারে।

**শ্রী ধীরেন সেন ঃ** আপনি কোশ্চেনটা ঠিক বুঝতে পারছেন না, ১১০ টাকায় বাইরে মেয়েদের পক্ষে জীবন ধারণ করা সম্ভবপর নয় এবং স্থানীয় মেয়েরাও চাকরি গ্রহণ করতে পারেননি।

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** এটা খুবই প্র্যাকটিক্যাল। কিন্তু মুশকিল হচ্ছে টাকা বাড়ানোর ক্ষমতা আমাদের নেই। কেন্দ্রীয় সরকার এই টাকা বৃদ্ধি করে। এই ব্যাপারটা প্র্যাকটিক্যাল হলেও হোমের মেয়েদের এইভাবে তিন চারটি সেন্টারে এক সাথে দেওয়া হয়, যাতে তারা মেস করে থাকতে পারে।

**শ্রীমতী মহারাণী কোঙার ঃ** বিশেষ কোশ্চেন। আমরা আই. সি. ডি. এস প্রকল্পের সঙ্গে যুক্ত এবং ডি. এম এইসব নিয়ে আমাদের সঙ্গে আলোচনা করে। আমি একটা বিশেষ আবেদন আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি, এই আই. সি. ডি. এস প্রকল্পে বাইরে থেকে মেয়েদের এনে সুপারভাইজারি কাজ করাচ্ছেন এবং তাদের পক্ষে এই কাজ করা খুব অসম্ভব। যদি গ্রামীণ মেয়েদের এই সুপারভাইজার করা না হয় তাহলে ঐ সল্টলেক থেকে বা অন্যান্য সমস্ত টাউন থেকে মেয়েদের এনে সুপারভাইজার করলে কাজের খুব অসুবিধা হয়। যদি গ্রামীণ মেয়েদের এই কাজ দেওয়া হয় তাহলে এই প্রকল্প কার্যকরি হতে পারে। তাই এই বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

[1-30 – 1-40 P.M.]

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** এটার জন্য আমরা নজর দিয়েছি, বিভিন্ন জেলার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম দিচ্ছে, সেই নামের ভিত্তিতে ইন্টারভিউ করছি এবং তাঁরা যাতে সেখানে

থাকতে পারেন তার ব্যবস্থা নিচ্ছি।

**Mr. Speaker :** Starred Question *511 and Starred Question *540 will be taken together.

**কলিকাতার পহিবহন সমস্যা সমাধানে জাপানি প্রতিনিধিদলের সহিত আলোচনা**

***৫১১।** (অনুমোদিত প্রশ্ন নং *৪২১।) **শ্রী দিলীপকুমার মজুমদার :** পহিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কলকাতার সার্বিক পহিবহন সমস্যার সমাধানে জাপানি প্রতিনিধিদলের সাথে রাজ্য সরকারের কোনও আলোচনা হয়েছে কিনা; এবং

(খ) হয়ে থাকলে তার ফলাফল কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী :**

(ক) হ্যাঁ

(খ) ফলাফল এখনও জানা যায়নি।

**জাপানি সহযোগিতায় কলিকাতার পহিবহন ব্যবস্থা উন্নয়ন**

***৫৪০।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৩।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** পহিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জাপানের আর্থিক সহযোগিতায় কলকাতার পহিবহন ব্যবস্থার উন্নয়নের জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্য হ'লে,—

(১) কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; ও

(২) উক্ত পরিকল্পনাগুলি কবে নাগাদ রূপায়িত হবে?

**শ্রী শ্যামল চক্রবর্তী :**

(ক) এরূপ একটি প্রস্তাব জাপান সরকারের নিকট বিবেচনাধীন আছে।

(খ) (১) প্রস্তাবটিতে কলকাতা শহরে ১০টি Vehicular flyover, ১৪টি Padestian walkover, ২টি Multistored/underground parking place ইত্যাদি Scheme গুলি আনুমানিক ১২০ কোটি টাকা ব্যায়ে তৈরি করার কথা আছে।

(২) এখনই বলা সম্ভব নয়।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে জাপানের সঙ্গে কথা হয়েছে এবং যে পরিকল্পনার কথা বললেন জাপানের সঙ্গে এই নিয়ে আলোচনার পর কেন্দ্রীয় সরকারের অনুমোদন দরকার কিনা এবং দরকার হলে এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলেছেন কিনা এবং বললে কি অবস্থা দাঁড়িয়েছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের অনুমোদন দরকার, কিন্তু জাপানের

যে কোম্পানি এর সঙ্গে যুক্ত, যাঁরা প্রোজেক্ট করছেন তাঁরা হলেন ওভারসিজ ইকনমিক কোঅপারেশন ফাণ্ড, তাঁরা যদি ইতিবাচক কথা না জানান তাহলে কেন্দ্রীয় সরকারের কিছু করার নেই। আমরা কেন্দ্রীয় সরকারের মারফত কথাবার্তা চালাচ্ছি যাতে তাড়াতাড়ি এগনো যেতে পারে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** জাপানের সঙ্গে প্রাথমিক কথাবার্তা হয়েছে, নিশ্চয়ই কিছু ইতিবাচক না থাকলে এই প্রকল্পগুলি নিয়ে জাপানের সঙ্গে কথা হত না, প্রাথমিক কি ইতিবাচক কথা হয়েছে জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমরা ৪/৫ ধরণের প্রোজেক্ট নিয়েছি, এক্সপার্ট যাঁরা এসেছিলেন তাঁরা মনে করেছেন একটা প্রোজেক্টে আসতে পারেন, স্বভাবতঃই বাকি প্রোজেক্ট বাদ দিয়ে সেই প্রোজেক্ট নিয়ে মার্চ মাসের মধ্যে তাঁদের মতামত জানাবার কথা ছিল, কিন্তু মে মাসে এখনও পর্যন্ত জানাননি। আমাদের অফিসার দিল্লী গেছেন, আমাদের পশ্চিমবঙ্গের এম পি এই ব্যাপার নিয়ে কথাবার্তা বলবেন এই রকম কথা আছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি (ক) প্রশ্নের উত্তরে আপনি হ্যাঁ বলেছেন, এখানে সার্বিক সমস্যা সমাধানের প্রশ্ন করা আছে, এবারে বলুন ট্রাম যেটা তুলে দেওয়ার কথা সংবাদপত্রে দেখেছি সে সম্বন্ধে পরিকল্পনা কি গ্রহণ করেছেন এবং সত্যই ট্রাম তুলে দিলে কলকাতার পহিবহন সমস্যার সমাধান হবে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** সার্বিক পহিবহন সমস্যার সমাধানে জাপানি প্রতিনিধি দলের সঙ্গে রাজ্যসরকারের কোনও আলোচনা হয়েছে কিনা প্রশ্নটা এটাই আমি বলেছি হ্যাঁ, একটা বিষয়ে আলোচনা হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি টু দি পয়েন্ট কোয়েশ্চেনের টু দি পয়েন্ট অ্যানসার চাচ্ছি। আমরা এখানে দেখতে পাচ্ছি পরিবহন সমস্যার সমাধান সম্পর্কে প্রশ্ন আছে, সার্বিক সমস্যা সমাধানে তার মধ্যে কি ট্রাম পড়েনা? আজকে কলকাতার মানুষ বিধান সভার থ্রু দিয়ে মন্ত্রী মহাশয়ের কাছে কি এই ব্যাপারে জানতে চাইবে না? কলকাতার পরিবহনের সার্বিক সমস্যা সমাধান সম্পর্কে প্রশ্ন করেছে, আমি বলছি এটা কোনও পার্টির প্রশ্ন নয়, আমি আপনার প্রোটেকশন চাচ্ছি। ক্যাটিগোরিক্যালি পরিষ্কারভাবে বিতর্কের যেটা সৃষ্টি হয়েছে সংবাদপত্রের মধ্যে বহু শিল্পী সাহিত্যিকের মতামত ছাপানো হচ্ছে, আপনি সরাসরি প্রশ্নের সম্মুখীন হয়েছেন যে ট্রাম আপনি চালাবেন কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** ট্রাম সম্পর্কে যদি আলোচনা করতে চান তাহলে আলাদা ভাবে প্রশ্ন করতে পারেন। অন্য একটা প্রশ্নের সঙ্গে ট্রামকে যুক্ত করে প্রশ্ন করাটা এখানে আসে না। সাপ্লিমেন্টারিতে গোপন করার কিছু নেই। সংবাদপত্রে বলেছি তখন গোপন করার কিছু নেই। আমি আপনার সাপ্লিমেন্টারি প্রশ্নের জবাবে বলেছি যে, ৪/৫টি প্রজেক্ট নিয়ে ওদের সঙ্গে আলোচনা করেছিলাম। তার মধ্যে একটি প্রজেক্ট ওরা করছেন। সেই প্রজেক্টটা কি, সেটা আমি বলেছি। কাজেই প্রশ্নটি সেই ক্ষেত্রেই আপনার কেন্দ্রীভূত করা উচিত।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** ৪টি প্রজেক্ট কি, তা কিন্তু বলেন নি। স্পিকার মহোদয়, আমি

আপনাকে বলছি আপনি এই প্রশ্নটি পড়ে দেখুন কি আছে। প্রশ্নটা হচ্ছে, "কলকাতার সার্বিক পহিবহন সমস্যাটা কি—" ট্রামের ব্যাপারটা বহু বিতর্কিত ব্যাপার। এর মধ্যে এটা কি আসে না? আপনি যদি বলেন, না, তাহলে আমি বসে পড়ছি। আমি আপনার প্রোটেকসন চাইছি।

**মিঃ স্পিকার ঃ** আপনি প্রশ্ন করেছেন, মন্ত্রী উত্তর দিয়েছেন। এই উত্তর আপনার কাছে সন্তোষজনক হচ্ছে না। এতে কি আর করা যাবে—

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, উত্তর আমার মনোমতো হোক বা না হোক, আমি যে প্রশ্ন করেছি উনি তার উত্তর দেবেন তো?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** ট্রাম সম্পর্কে যদি আলোচনাই করতে চান তাহলে ট্রাম সম্পর্কে আলাদা প্রশ্ন করছেন না কেন?

**মিঃ স্পিকার ঃ** শ্যামলবাবু, আমি প্রশ্নটা ওঁর হয়ে করে দিচ্ছি। এই ট্রাম তুলে দেওয়াটা কি সার্বিক উন্নয়নের মধ্যে আছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমরা জাপানের সঙ্গে ৫টি প্রজেক্ট নিয়ে কথা বলেছি, তার মধ্যে ট্রাম ছিল না। জাপানের সঙ্গে যা আলোচনা করেছি তাই বলেছি। ট্রাম সম্পর্কে জাপানের সঙ্গে আমাদের কোনও আলোচনা হয়নি। সুতরাং এর মধ্যে জিনিসটা আসে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** জাপানি প্রতিনিধি-দল যারা এখানে এসেছিলেন, সেই সম্পর্কে আপনি বললেন যে, তারা ওখানকার একটা বড় কোম্পানি। এই ধরণের মাল্টি ন্যাশনাল করপোরেশনের বিরুদ্ধে আমরা অতীতে বারবার কথা বলেছি এবং এই মাল্টি ন্যাশনাল করপোরেশনগুলি যাতে এদেশে আসতে না পারে তার জন্য আমরা তাদের বিরোধিতা করেছি। এই ধরণের কোম্পানিটি কত বড়, কি ধরণের কোম্পানি এবং হঠাৎ এই কোম্পানির সঙ্গে চুক্তির কথা উঠল কি করে? আমাদের দেশজ মাথা কি এই কলকাতার পহিবহন সমস্যার সমাধানের ক্ষেত্রে কোনও ভূমিকাই নিতে পারছে না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এটা নীতির কোনও কথা নয়। ওরা কোনও টাকা ইনভেস্ট করতে এখানে আসছে না। এখানে বিনিয়োগ করে টাকা তুলে নিয়ে যাবে, ব্যাপারটা তা নয়। ওভারসিস ইকনমিক কো-অপারেটিভ ফাণ্ড—যেমন ওয়াল্ড ব্যাঙ্কের টাকা আমরা ধার নিয়েছিলাম তেমনি ওরা'ও আমাদের টাকার অংশটা ধার হিসাবে দেবে এবং আমরা সুদ সহ তা ফিরিয়ে দেব।

**শ্রী নিরুপম সেন ঃ** জাপানের সঙ্গে আলোচনার ফলাফল নেতিবাচক হলে আপনি যে প্রকল্পগুলি নিয়েছেন সেইগুলি অগ্রাধিকারের ভিত্তিতে করার ব্যাপারে রাজ্য সরকারের কোনও চিন্তা ভাবনা আছে কিনা, জানাবেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** সাধারণ ভাবে সরকারি নিয়ম হচ্ছে, এই জাতীয় কোনও চুক্তি যখন করা হয় তখন স্বাভাবিক ভাবেই সেটাকে অগ্রাধিকারের ভিত্তিতে দেখা হয়।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মন্ত্রী মহাশয় শুধু মাত্র জাপানের সঙ্গে কোলাবোরেশন চেয়েছেন। এই

সার্বিক উন্নয়নের ব্যাপারে কি বিশ্বের অন্যান্য দেশের মতামত নেওয়া যেত না এবং গ্লোবাল টেণ্ডার কল করা যেত না? আপনি শুধুমাত্র জাপানের সঙ্গে আলোচনায় বসেছেন—এতে কি কিক ব্যাঁক আছে?

[1-40 – 1-50 P.M.]

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** কিক ব্যাক সম্পর্কে আপনার ধারণা দেখে আমি অবাক হয়ে যাচ্ছি মিঃ লাহা। এটা হচ্ছে আমরা ধার নিচ্ছি। এখানে ইনভেস্টমেন্ট কিছু নয়। দু নং কথা হচ্ছে, আমাদের এখানে যারা আসছেন বিভিন্ন দেশ থেকে সেখানে আমাদের কথাবার্তা বলতে হয়—যারা উদ্যোগী। এখানে গ্লোবাল টেণ্ডারের কোনও প্রশ্ন আসে না।

**শ্রী সূর্য চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে জাপানের সঙ্গে ৪টি প্রকল্প নিয়ে কথাবার্তা বলেছেন এবং তার একটি বিষয়ে এখানে উল্লেখ করলেন। মাননীয় মন্ত্রী মহাশয় বাকি প্রকল্পগুলির কথা এখানে জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** যেটা আলোচনা করেছি সেটা হচ্ছে, কিছু ফ্লাই-ওভার, ভেহিকুলার ফ্লাই ওভার, যা দিয়ে গাড়ী যাবে। দু নং হচ্ছে পথচারীদের যাতায়াতের জন্য বা পারাপারের জন্য সম্ভব হলে সাবওয়ে অথবা পেডিস্ট্রিয়াল ফ্লাই ওভার এবং তিন নং হচ্ছে, কলকাতায় যেটার খুবই অভাব, পার্কিং-এর জায়গা তৈরি করা। সেটা আণ্ডারগ্রাউণ্ড হতে পারে অথবা মাল্টিস্টোরড হতে পারে। এই তিনটি পরিকল্পনা ওদের কাছে পাঠিয়েছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে জাপানি কোম্পানির সঙ্গে আলোচনা করেছেন আর্থিক সহযোগিতার ব্যাপারে প্রাথমিক যে আলোচনা হয়েছে তাতে বলেছেন যে আসলে ওরা ধার দেবে এবং আমরা শোধ দেব। সেখানে নিশ্চয় কিছু টার্মস অ্যাণ্ড কনডিসান্স থাকবে। বিশেষ করে সেখানে রেট অব ইন্টারেস্ট সম্পর্কে আলোচনা হবে। মাননীয় মন্ত্রী মহাশয় এই রেট অব ইন্টারেস্ট এবং টার্মস অ্যাণ্ড কনডিসান্স সম্পর্কে কোনও আইডিয়া দিতে পারবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আন্তর্জাতিক ক্ষেত্রে তাদের একটা দর নির্ধারণ করা আছে এবং সমস্ত দেশের সঙ্গে সেই ভিত্তিতে তারা চুক্তি করেন। এটা ৬ মাস আগের ব্যাপার, সুদের হারটা আমার মনে নেই, এটা আগে বললে বলতে পারতাম।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কলকাতার সার্বিক উন্নয়নের জন্য চেষ্টা করছেন এটা ভাল কথা। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, জাপানের আর্থিক সহযোগিতায় কোলকাতায় ট্রাম তুলে দিয়ে ট্রলিবাস চালাবার কোনও পরিকল্পনা করছেন কি না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** ট্রলি বাসের প্রধান অসুবিধা হচ্ছে যে এর প্রায় শতকরা ৯০ ভাগ জিনিস বিদেশ থেকে আমদানি করতে হয়। সুতরাং যতক্ষন পর্যন্ত না দেশে শিল্প বা ইনফ্রাস্ট্রাকচার গড়ে ওঠে ততক্ষন এর উপর নির্ভর করে এই ধরণের ট্রান্সপোর্টের মতোন অর্গানাইজেসন চালানো যায় না। যদি ভারতবর্ষের ৪/৫টি বড় শহরে এবং অথবা কোনও রাজ্যে তারা ট্রলি বাস প্রবর্তন করে—একসঙ্গে করে—তাহলে তার ভিত্তিতে একটা কাজ করা যায়। নতুবা ট্রলিবাস নেওয়াটা আমাদের পক্ষে বিপদজনক হয়ে যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এই যে কথা বলেছেন জাপানি ফাইনালসিয়াল ইন্সটিটিউশনের সঙ্গে এখানে কেন্দ্রীয় সরকারের কিছু কন্‌কারেনসের দরকার আছে। যদি থাকে তাহলে কেন্দ্রীয় সরকার আলোচনা করার সময় কোনও শর্ত আরোপ করেছেন কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** কেন্দ্রীয় সরকারের মাধ্যমে আমাদের কাছে অনেক ব্যাপারে প্রস্তাব আসে। যেমন বিদ্যুতের ক্ষেত্রে আসে, পানীয় জলের ক্ষেত্রে আসে, ইরিগেশনের ক্ষেত্রে আসে, এইরকম ট্রান্সপোর্টের ক্ষেত্রেও আসে। আমরা রাজ্যসরকারের তরফ থেকে আলোচনা করি। কেন্দ্রীয় সরকারের কাছে ৪টি ডিপার্টমেন্টকে নিয়ে পাঠায়। তারপর ওরা আলোচনা করতে এসেছিল। সেই আলোচনায় আমাদের কাছে ট্রাসপোর্ট নিয়েই তারা বেশি আগ্রহ দেখান। পরবর্তীকালে ট্রাসপোর্টের পরিকাঠামোর উপর বেশি আগ্রহ দেখান। সেখানে ঋন গ্রহণের শর্ত ছাড়া আর কোনও শর্ত কেন্দ্রীয় সরকার দেন নি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সেদিন এই বিধান সভায় ট্রাম তুলে দেবার জন্য কাগজের বক্তৃতার কথা বলেছিলাম। আপনি বলেছিলেন যে খবরের কাগজে যা বেরিয়েছে তা নিয়ে এখানে আলোচনা করবেন না। আমি ভেবেছিলাম যে আজকে মন্ত্রী মহাশয় খবরের কাগজে যা বেরিয়েছে তা ঠিক কিনা সেটা ক্লারিফাই করবেন কিন্তু তিনি সেদিকে যেতে চাইছেন না। যাই হোক, আমি আর সেই ব্যাপারে যাচ্ছি না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাচ্ছি যে ৪টি প্রোজেক্টের কথা উনি বললেন যে জাপানের সহযোগিতায় হচ্ছে মেনলি ফ্লাই ওভার Underground vehicle fly-over, multi-storied parking এর কোনওটাতেই কোনও বিদেশি টেকনিক্যাল কোলাবরেশনের দরকার হয়না। কারণ এর সবগুলিই ভারতীয় ইঞ্জিনিয়াররা তাদের প্রযুক্তি দিয়ে বানাতে পারে। সুতরাং সেক্ষেত্রে এটা আমার কাছে স্পষ্ট নয় যে ও. আর. সি. ডি. ফাণ্ড, যেটা জাপান সরকারের একটা ঋণদান সংস্থা তাদের কাছে আমাদের যাবার দরকার কি আছে। তাই আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাচ্ছি যে মহারাষ্ট্র সরকার যে ভাবে কিছু রাস্তা, কিছু ফ্লাই ওভার ইত্যাদি এই ধরণের কাজ প্রাইভেট সেক্টরকে এবং হিন্দুস্থান কনস্ট্রাকশন কর্পোরেশনকে দিয়েছে, সেই ধরণের কোনও বিকল্প পরিকল্পনা আছে কিনা কলকাতার এই সার্বিক পহিবহন সমস্যা সমাধান করার জন্য?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** জাপান সরকারের সঙ্গে আমাদের যে চুক্তি হয়েছে সেটা হচ্ছে টাকার চুক্তি অর্থাৎ ধারের চুক্তি। জাপান সরকার আমাদের টাকা ধার দেবে, আমরা শোধ করবো—এই হচ্ছে চুক্তি। লোকেরা যেমন ব্যাঙ্ক থেকে টাকা ধার নেয়, আবার সেটা শোধ করে। এই পরিকাঠামো তৈরি করার জন্য পর্যাপ্ত অর্থ আমাদের হাতে এই মূহূর্তে নেই। সে জন্য ঐ অফারটা যখন আমাদের কাছে আসে আমরা তা গ্রহণ করি। তবে এটা ঠিক যে তাদের কিছু শর্ত আছে। সেটা হচ্ছে টেকনোলজিক্যাল নো হাউ তাদের কাছ থেকে নিতে হবে। আপনি যে কথা বললেন সেটা ঠিকই বলেছেন যে টেকনোলজিক্যাল নো হাউ আমাদের দেশেও আছে তবুও আমরা তাদের সঙ্গে গেলাম কেন? আমাদের এখানে মেট্রো রেলের ব্যাপারে দেখেছেন যে আমরা খুব অসুবিধায় আছি। রাস্তার উপরে সারফেশ ট্রান্সপোর্টকে ডিসটার্ব করে যদি কোনও কন্সট্রাকশন ওয়ার্ক করতে হয় তাহলে সেটা কলকাতার পক্ষে বহন করা অসুবিধা হয়। কিন্তু জাপানি টেকনোলজি খুব উন্নত হয়েছে। তারা সারফেস

ট্রান্সপোর্টকে একটা মিনিমাম ডেস্ট্রাকশনের মধ্যে রেখে অল্প সময়ের মধ্যে দ্রুত স্ট্রাকচার তৈরি করতে পেরেছে। এটা আমাকে আকৃষ্ট করেছে। আর দ্বিতীয় হচ্ছে ইমিডিয়েট আমাদের টাকার প্রয়োজন এবং একটা বড় ফাণ্ড ইনভেষ্টমেন্ট করা দরকার যেটা আমাদের নেই। সে জন্য আমরা তাদের কাছে গেছি। আর প্রাইভেট সেক্টরকে দিতে চাইনি সেটা খানিকটা আমাদের নীতিগত সিদ্ধান্ত বলতে পারেন। এটা মহারাষ্ট্রের সঙ্গে পৃথক আছে। আমরা মালিকানা হস্তান্তর করতে চাইনা। এদের কাছ থেকে আমরা ধার নিচ্ছি, মালিকানা আমাদের থেকে যাচ্ছে। আমরা ৫/১০ বাদে শোধ দেব।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি সার্বিক পরিবহনের ব্যাপারে অনেক দীর্ঘ উত্তর দিলেন। আমি এই ব্যাপারে একটা প্রশ্ন আপনার কাছে রাখছি। বর্তমানে কলকাতার পহিবহন সমস্যা মোকাবিলা করার জন্য আপনি কিছু জাপানি মিনিবাস-এর প্রবর্তন করেছেন। আমার মূল প্রশ্ন হচ্ছে, দেশে বর্তমানে অলউইন যে কোম্পামী আছে, তারা ২১ সিট বিশিষ্ট মিনি বাস বের করেছে। সেই বাস না চালিয়ে হঠাৎ জাপান থেকে ৬টা ২৭ সিট বিশিষ্ট বাস কিনতে যাবার পরিকল্পনা নিচ্ছেন কেন জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** প্রথমত মিনিবাস ২১ সিটের ভায়েবল হয় না। ওদেরটা ২৭ সিটের নয়, ৩৩ সিটের আছে। আমরা শুধু জাপান থেকেই কিনছি না, অশোক লে-ল্যাণ্ড, টাটা ট্রান্সপোর্ট, বিভিন্ন সংস্থার কাছ থেকেও কিনছি। আমাদের কিছু সুবিধা হল এরা যে ধারে দিচ্ছে, বাস চালিয়ে আমরা শোধ দেব। এই মুহুর্তে ইনভেস্টমেন্ট করার মতো টাকা আমাদের নেই। সে জন্য এই সুযোগটা আমরা গ্রহণ করেছি। তবে জাপানি মিনি বাস কেনা সম্পর্কে আমার বক্তিগত খুব একটা ইচ্ছা ছিলনা। দেশিয় ইণ্ডাস্ট্রিতে এখানে প্রায় সবই তৈরি হচ্ছে। কিন্তু ওদেরটাতে পেট্রোল, ডিজেলের কনজামশন অন্যদের তুলনায় কম লাগবে। প্রথমতঃ আমরা যেটা ভেবেছি যে জাপানিটা ৫০ এবং অশোক লে-ল্যাণ্ড, টাটা এদের কাছ থেকেও আমরা নিচ্ছি। তবে ওদের দিচ্ছি কেবল, সেই জন্য বাকিরা বলছে আমাদের কিছু দাও, এই ভাবে একটা প্রতিযোগিতা চলছে এবং আমরা সেই সুযোগ গ্রহণ করছি।

[1-50 – 2-00 P.M.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, এই জাপানের সঙ্গে এই যে পরিবহন সংক্রান্ত বিষয়ে কথাবার্তা চলছে, এর বাইরে বিভিন্ন সংস্থার সঙ্গে কলকাতার এ্যাক্স দি সিটি মোনো রেল চালাবার কোনও প্রস্তাব কী আপনার ডিপার্টমেন্টের আছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমরা জাপানকে এই প্রস্তাব দিয়েছিলাম অনেক গুলো প্রস্তাবের মধ্যে, কিন্তু এই প্রস্তাবে ওরা আকৃষ্ট হয়নি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** এর আগে এই কলকাতা শহরে সি. ইউ. টি. পি. টাকায় ২৯১টি বাস নামানো হয়েছিল দোতলা বাস যেগুলো এই কলকাতা শহরে চলতে পারে না, এখানকার পথ ঘাট এমন, সেই জন্য আমি জিজ্ঞাসা করছি এই যে মিনি বাস জাপান থেকে নিয়ে আসছে, এর টেকনোলজি সম্পর্কে জেনে আনছেন কী?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** তিন মাস ওরা আমাদের চালাতে দিচ্ছে। তবে আমরা দেখেছি

আসানসোলে এবং আরও দু একটা জায়গায় চলছে, তাদের পারফরমেন্স রেকর্ড ভাল, সেই গুলো এখনও পর্যন্ত খারাপ হয়নি। সুতরাং সেই বাস গুলো নিয়ে প্রথমে চালাবার পরিকল্পনা নিয়েছি।

**বীরভূম জেলার জন্য প্রেরিত ত্রাণ সামগ্রী**

***৫১৪।** (অনুমোদিত প্রশ্ন নং ***১১২০।**) **শ্রী অসিতকুমার মাল ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বীরভূম জেলায় গত আর্থিক বৎসরে কত টাকা এবং কি কি ত্রাণ সামগ্রী পাঠানো হয়েছিল;

(খ) তন্মধ্যে, (১) ময়ূরেশ্বর ১নং ও ২নং (২) রামপুরহাট ১নং ও ২নং পঞ্চায়েত সমিতিকে কত টাকার ত্রাণ সামগ্রী পাঠানো হয়েছিল; এবং

(গ) রামপুরহাট ২নং পঞ্চায়েত সমিতিতে কতজন ব্যক্তিকে ত্রাণ সামগ্রী দেওয়া হয়েছে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ**

(ক) বিভিন্ন খাতে মোট ৩৭,৬৪,৬৮০ টাকা ১৫৫০টি ত্রিপল, ৪৫০টি শাড়ি, ৪৫০টি ধুতি, ২০০টি লুঙ্গি, ১০০টি প্যান্ট, ১০০টি সার্ট, ১০০টি ইজার ও ১০০টি ফ্রক পাঠানো হয়েছিল।

(খ) চারটি পঞ্চায়েত সমিতিকে নিয়ে উল্লিখিত অঙ্কের ত্রাণ সামগ্রী পাঠানো হয়েছিল ঃ

| | | |
|---|---|---|
| ময়ূরেশ্বর ১নং | ঃ | ১,৩৭,২৪৮.৭৪ টাকা |
| ময়ূরেশ্বর ২নং | ঃ | ১,১৯,৮৭৯.৯০ টাকা |
| রামপুরহাট ১নং | ঃ | ১,৭৪,৩৯৩.৭০ টাকা |
| রামপুরহাট ২নং | ঃ | ১,৮৯,৭৪৪.১৬ টাকা |
| মোট | | ৬,২১,২৬৬.৫০ টাকা |

(গ) ১১৪৩ জনকে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** রামপুরহাট দু নং পঞ্চায়েত সমিতিতে যে টাকা দিয়েছিলেন, ত্রান সামগ্রী দিয়েছিলেন, তার ইউটিলাইজেশন সার্টিফিকেট কী ঐ ব্লক থেকে আপনার দপ্তরে এসেছে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** ইউটিলাইজেশন সার্টিফিকেট এসেছে কী না, আপনি নির্দিষ্ট ভাবে জানতে চাইবেন, আমি বলে দেবো।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** এটা গত আর্থিক বছরের ব্যাপার, আপনি এখানে হিসাব দিলেন, আপনি জানবেন না?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** মোট হিসাব যে ভাবে আসার কথা সেটা এসেছে এবং রামপুর

হাট দু নং ব্লকের ব্যাপারটা জানতে গেলে নোটিশ দিতে হবে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** আপনি জানালেন যে ইউটিলাইজেশন সার্টিফিকেট এসেছে কী না বলতে পারছেন না। আমার মূল প্রশ্ন হচ্ছে, সিলেকশন অব বেনিফিসিয়ারিজ।

**শ্রীমতী ছায়া বেরা ঃ** ইউটিলাইজেশন সার্টিফিকেট সামগ্রিক ভাবে যেটা দেওয়ার নিয়ম, সেটা দেখেছি। আপনি পার্টিকুলার ব্লক সম্পর্কে বলেছেন বলে আমি এই কথা বললাম।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** রামপুরহাট ২নং পঞ্চায়েত সমিতিতে কতজন ব্যক্তিকে ত্রাণ সামগ্রী দেওয়া হয়েছে? এই প্রশ্নের পরিপ্রেক্ষিতেই আমি জানতে চাইছি, রামপুরহাট ২নং পঞ্চায়েত সমিতিকে কি কি জিনিস দেওয়া হয়েছিল?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** ১১৪৩ জন ব্যক্তিকে ত্রাণ সামগ্রী দেওয়া হয়েছে, এটা আমি আগেই বলে দিয়েছি। কি কি জিনিস দেওয়া হয়েছে—ত্রিপল, শাড়ি ইত্যাদি রামপুরহাট ২নং ব্লকে, সেই সংখ্যা-তত্ব নির্দিষ্ট নোটিশ না পেলে বলতে পারব না।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** হোম-ওয়ার্ক করে আসেন নি। আপনি অ্যাসেম্বলিতে এসেছেন, হোম ওয়ার্ক করে আসেন নি, কি করেন আপনি?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** সারা পশ্চিম বাংলায় আমাদের ত্রাণ কার্য যখন পরিচালনা করা হয় তখন একটা নির্দিষ্ট ব্লকে কত জামা, ত্রিপল, শাড়ি ইত্যাদি দেওয়া হয়েছে সেই হিসাব এখানে পেশ করতে হলে নির্দিষ্ট ব্লক থেকে তা নিয়ে এসে করতে হবে। দপ্তরে বসে ১৭'টি জেলার সবকটি ব্লকের হিসাব রাখা সম্ভব নয় এবং সেই হিসাব হঠাৎ এখানে পেশ করাও সম্ভব নয়। সেই ভাবে কাগজ-পত্র এখানে নিয়ে আসতে হলে এখানে কাগজের স্তূপ নিয়ে আসতে হবে। সেটা কখনই সম্ভব নয়। সুতরাং মাননীয় সদস্য নির্দিষ্ট ব্লকের নির্দিষ্ট প্রশ্নের যদি নোটিশ দেন তাহলেই উত্তর দেওয়া সম্ভব। আমাদের ব্লক থেকে উত্তর নিয়ে আসতে হয়। কারণ এই সমস্ত হিসাব ব্লকে থাকে, পঞ্চায়েত সমিতিতে থাকে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয়া মন্ত্রী মহোদয়া, আপনি বললেন যে, আপনি নির্দিষ্ট প্রশ্ন করলে নির্দিষ্ট উত্তর দেবেন। আপনি যদি প্রশ্নটা পড়েন তাহলেই দেখতে পাবেন যে, নির্দিষ্ট ব্লকেরই প্রশ্ন করা হয়েছে। প্রশ্নটা হচ্ছে, রামপুরহাট ২নং পঞ্চায়েত সমিতিতে কতজন ব্যক্তিকে ত্রাণ সামগ্রী দেওয়া হয়েছে উত্তরে আপনি সেই সংখ্যাটা বলেছেন এবং এখন খুব স্বাভাবিক কারণেই সাপ্লিমেন্টারি কোশ্চেন আসবে, কি কি কারণে দেওয়া হয়েছে, কত দেওয়া হয়েছে? দুটো খুবই রিলেটেড কোশ্চেন, রেলেভেন্ট কোশ্চেন। সুতরাং আপনি এ ব্যাপারে আমাদের এনলাইটেণ্ড করুন।

**শ্রীমতী ছায়া বেরা ঃ** ত্রান সামগ্রী প্রয়োজন অনুসারে এক একজনকে এক এক রকম দেওয়া হয়েছে বা হতে পারে। কাউকে হয়ত একটা কাপড় দেওয়া হয়েছে, কাউকে একটা ত্রিপল দেওয়া হয়েছে। এগুলি আপনি নির্দিষ্ট ভাবে জানতে চাইলে আমাকে সেই ব্লক থেকে খোঁজ আনতে হবে। তা নাহলে বলা যাবে না। এটা খুবই সাধারণ কথা।

**অকেজো গুচ্ছ নলকূপ এবং অগভীর নলকূপ চালু করার পরিকল্পনা**

*৫১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯১।) **শ্রী মান্নান হোসেন :** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে কিছু সংখ্যক (১) গুচ্ছ নলকূপ প্রকল্প ও (২) অগভীর নলকূপ প্রকল্প অকেজো হয়ে আছে;

(খ) যদি 'ক' উত্তর 'হ্যাঁ' হয় তবে, তার সংখ্যা কত; এবং

(গ) উক্ত নলকূপ প্রকল্পগুলি পুনরায় চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র :**

(ক) হ্যাঁ।

(খ) ২০৭৪টি।

(গ) সবকটি অকেজো গুচ্ছ নলকূপকে অবিলম্বে চালু করার চেষ্টার পক্ষে অসুবিধা আছে। আর্থিক সংগতির প্রশ্ন আছে। অকেজো অগভীর নলকূপগুলোর মধ্যে ১১৫টি নলকূপ চালু করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা ইতিমধ্যে নেওয়া হয়েছে এবং কাজও প্রায় শেষ হওয়ার পথে। এর মধ্যে ২৪ পরগনায় ৩৬টি, বর্ধমানে ৭টি এবং হুগলিতে ৭২টি নলকূপ আছে। পরবর্তীকালে মেদিনীপুর জেলায় ৭৮টি অকেজো অগভীর নলকূপ চালু করার কাজ হাতে নেওয়া হয়েছে।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তর থেকে একটা জিনিস স্পষ্ট হ'ল না; দু রকমের নলকূপ অকেজো হয়ে আছে, একটা ক্লাস্টার টিউবওয়েল, আর কেটা স্যালো টিউবওয়েল। আমি জানতে চাইছি যে নলকূপ গুলি অকেজো হয়ে পড়ে আছে তার মধ্যে কটা ক্লাস্টার অকেজো হয়ে আছে এবং কটা স্যালো টিউবওয়েল অকেজো হয়ে আছে?

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র :** মাননীয় সদস্য প্রশ্নটি ঠিকই করেছেন, তবে ওনার জানা দরকার গুচ্ছ টিউবওয়েল বলতে যেটা মিন করা হয়েছে সেটা শ্যালো টিউবওয়েল। এখন এই প্রশ্নটা এখানে করে লাভ নেই, কারণ সাত্তার সাহেব যখন মন্ত্রী ছিলেন তখন তিনি যে ফিগার রেখে দিয়েছেন সেই ফিগার থেকে পড়তে হচ্ছে। ১৯৭২-৭৩ সালে আমার দপ্তরে যে সিসটেমে ফিগার রাখতেন সেটা তো পোস্টমর্টেম করে উদ্ধার করা যাবে না। যে নাম্বার অফ ফিগার পাওয়া যাচ্ছে তাতে ক্লাস্টার কত আর নন-ক্লাস্টার কত সেই ফিগার পাওয়া যাচ্ছে না।

**শ্রী সৌগত রায় :** স্যার, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। ক্লাস্টার টিউবওয়েলের মাধ্যমে একটা বড় এলাকা নিয়ে মাইনর ইরিগেশন করা যায়। সেগুলি আলাদা করে কত ফিগার এই ১৩ বছর ধরে বামফ্রন্ট মন্ত্রী সভা চলার পর এই ফিগার তৈরি করে উঠতে পারেনি। ১৯৭২-৭৩ সালে সাত্তার সাহেবের ফিগার নিয়েই চলতে হচ্ছে। নতুন টিউবওয়েল করার চেয়ে অকেজো টিউবওয়েল সারানো অনেক কম খরচার ব্যাপার। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন ২ হাজার ৭৪টি ক্লাস্টার এবং শ্যালো টিউবওয়েল খারাপ হয়ে আছে। এটা অনেক

বড় এলাকার সেচের ব্যবস্থা করে। সুতরাং সেগুলো রিপেয়ার না করে নতুন টিউবওয়েল করতে যাচ্ছেন কেন?

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র :** আমি সাপ্লিমেন্টারি প্রশ্নটা বুঝতে পারলাম না। একটা অংশে আছে ক্লাস্টার টিউবওয়েলের জটিলতা আর অন্য অংশে যে ২ হাজার ৭৪টির ফিগার দেওয়া হয়েছে সেটা নতুন করে সারানোর ব্যবস্থা করা হয়নি কেন? আমি কোনটির উত্তর দেব?

**মিঃ স্পিকার :** যাক, কোনওটারই উত্তর দেবেন না, সময় হয়ে গেছে।

## Starred Questions
## (to which written answers were there laid on the Table)

### মুক্ত কারাগার ও বন্দীদের সুযোগ-সুবিধা

*৫১৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৪।) **শ্রী সুভাষ নস্কর :** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি?

(ক) রাজ্যে কোথায় কোথায় মুক্ত কারাগার চালু হয়েছে এবং চালু হওয়ার সিদ্ধান্ত আছে; এবং

(খ) ঐ কারাগারে বন্দীদের কি কি অতিরিক্ত সুযোগ-সুবিধা দান করা হবে?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

মুর্শিদাবাদ জেলার লালগোলায় ১৯৮৭ সালের জানুয়ারি মাসে একটি মুক্ত কারাগার চালু করা হয়েছে। অন্য কোনও মুক্ত কারাগার চালুর সিদ্ধান্ত বর্তমানে নেই।

মুক্ত কারা বন্দীদের অতিরিক্ত নিম্নলিখিত সুযোগগুলি দেওয়া হয় :

(১) সকাল থেকে রাত্রি নয়টা পর্যন্ত বন্দীদের কারাগারের মধ্যে মুক্তভাবে বিচরণ করতে দেওয়া হয়।

(২) তাঁদের বিশেষজ্ঞের তত্ত্বাবধানে কৃষি এবং উদ্যান বিষয়ে পুঁথিগত এবং হাতে কলমে শিক্ষা দেওয়ার জন্য বাইরের বাগানে যাওয়ারও সুযোগ দেওয়া হয়। তাছাড়া খেলাধূলা ও অন্যান্য সাংস্কৃতিক কর্মকাণ্ডের সঙ্গে যুক্ত হওয়ার জন্য তাদের কারাগারের বাইরে যাওয়ার অনুমতি দেওয়া হয়।

(৩) তাঁদের বন্ধু বান্ধব ও আত্মীয় স্বজনের সঙ্গে পারিবারিক অসুবিধাগুলি নিয়ে আলোচনা করতে দেওয়া হয়।

### মেদিনীপুর জেলার গড়বেতা পঞ্চায়েত সমিতি এলাকায় গভীর নলকূপের সংখ্যা

*৫১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩৪।) **শ্রী সুশান্ত ঘোষ :** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার অন্তর্গত গড়বেতা ১ ও ৩ পঞ্চায়েত সমিতি এলাকায় গভীর নলকূপের সংখ্যা কত;

(খ) উক্ত নলকূপগুলির মধ্যে কতগুলি অকেজো অবস্থায় আছে;

(গ) বর্তমান আর্থিক বৎসরে ঐ এলাকায় নতুন গভীর নলকূপ তৈরির কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কিনা; এবং

(ঘ) করে থাকলে, তাঁর সংখ্যা কত?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মেদিনীপুর জেলার অন্তর্গত গড়বেতা ১ ও ৩ নং পঞ্চায়েত সমিতি এলাকায় গভীর নলকূপের সংখ্যা যথাক্রমে ১০টি ও ২টি।

(খ) উক্ত নলকূপগুলির মধ্যে গড়বেতা ১ নং পঞ্চায়েত সমিতি এলাকায় ৩টি অকেজো অবস্থায় আছে এবং ৩ নং পঞ্চায়েত সমিতি এলাকায় সবকটি চালু আছে।

(গ) হ্যাঁ।

(ঘ) গড়বেতা ১ নং পঞ্চায়েত সমিতি এলাকায় ৫টি এবং ৩ নং পঞ্চায়েত সমিতি এলাকায় ৩টি গভীর নলকূপ তৈরির পরিকল্পনা আছে।

## হাওড়ার খালিশানি গ্রাম পঞ্চায়েতের অধীন জগন্নাথপুর মৌজার অকেজো রিভার লিফটিং পাম্প চালুকরন

*৫২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৯।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, হাওড়া জেলার অন্তর্গত উলুবেড়িয়া ২নং ব্লকের খলিশানি গ্রাম পঞ্চায়েতে জগন্নাথপুর মৌজার রিভার লিফটিং পাম্পটি গত ছয় বৎসর যাবত অস্থায়ীভাবে চালু আছে; এবং

(খ) অবগত থাকিলে, (১) উক্ত পাম্পটি স্থায়ীকরণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে; ও (২) স্থায়ীকরণ কবে নাগাদ কার্যকরী হইবে বলিয়া আশা করা যায়?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ)

(১) জেলার স্থান নির্বাচন কমিটির অনুমোদনের জন্য বিষয়টি ১৯৮৫ সালে হাওড়া জিলা পরিষদে প্রয়োজনীয় তথ্যানুন্ধান প্রতিবেদন সহ পাঠানো হয়েছিল। এই পর্যন্ত স্থান নির্বাচন কমিটির অনুমোদন পাওয়া যায়নি।

(২) বর্তমানে সাধারণ কর্মসূচিতে (Normal Programme) নতুন আর. এল. আই সংস্থাপনের কোনও পরিকল্পনা নেই। অতএব এ সম্পর্কে এখন কিছু বলা সম্ভব নয়।

**হুগলি জেলার জাঙ্গিপাড়া থানা এলাকায় দক্ষিণ বঙ্গ রাষ্ট্রীয় সংস্থার বাস চালু করার প্রস্তাব**

***৫২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭২।) শ্রী মনীন্দ্রনাথ জানা :** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলায় জাঙ্গিপাড়া থানা এলাকায় দক্ষিণ বঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা কর্তৃক বাস চালানোর কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন কিনা; এবং

(খ) উপরের 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে—কবে নাগাদ উক্ত এলাকায় বাস চলাচলের উপযোগী হইবে বলিয়া আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ

(খ) আগস্ট, ১৯৯০।

**মালদহের কালিন্দী নদী জলোত্তলন প্রকল্প**

***৫২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৯।) শ্রী শুভেন্দু চৌধুরী :** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মালদহ জেলার ইংরেজ বাজার ব্লকের কোতুয়ালিতে অবস্থিত কালিন্দী নদী জলোত্তলন প্রকল্পটি প্রায় দীর্ঘ তের বৎসর যাবত বন্ধ রহিয়াছে; এবং

(খ) সত্য হইলে (১) উক্ত প্রকল্পটি বন্ধ হওয়ার কারণ কি; ও (২) ঐ প্রকল্পটি অবিলম্বে চালু করিবার জন্য কি কি কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে/হইতেছে?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সত্য

(খ) (১) প্রকল্পটি ১৯৭৯ সাল থেকে বন্ধ আছে। কারণ, পি. ডব্লু. ডি. (রোড) ডিপার্টমেন্ট রাস্তা বানানোর ফলে পাইপ লাইন বিছিন্ন হয়ে গেছে এবং কম্যাণ্ড এরিয়ার অধিকাংশ স্থান আমের বাগান হয়ে যাওয়ায় চাষ যোগ্য জমির পরিমাণ খুব কমে গেছে।

(২) প্রকল্পটি স্থানান্তরকরণের উদ্দেশ্যে স্থান নির্বাচনের জন্য জেলা পরিষদের সভাধিপতি যিনি জেলার স্থান নির্বাচন কমিটির চেয়ারম্যান তাঁকে জানানো হয়েছে।

**বোলপুরের 'মিয়ানে' সাবজেল নির্মাণের প্রস্তাব**

***৫২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৯১৪।) শ্রী তারাপদ ঘোষ :** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বোলপুরের অদূরবর্তী গ্রাম 'মিয়ানে' সাবজেল নির্মাণের সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, (১) ঐ কাজ এখন কোন পর্যায়ে আছে; ও (২) ঐ সাবজেল কবে

নাগাত চালু হইবে বলিয়া আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ঐ কাজ এখন শেষ পর্যায়ে আছে।

(২) ঐ সাব-জেল ১৯৯১ সালের প্রথম দিকে চালু হবে এমতো আশা করা যায়।

**জলপাইগুড়ি জেলায় কুরমাই নদীতে নদী জলোত্তলন প্রকল্পের কাজ**

*৫২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৫।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায় ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার ১নং ব্লকের অন্তর্গত দক্ষিণ কামসি গ্রাম মৌজায় কৃষি সেচের জন্য কুরমাই নদীতে একটি আর এল আই প্রকল্প হইতেছে; এবং

(খ) সত্য হইলে চলতি বৎসরেই কি উহার কাজ আরম্ভ হইবে?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নহে।

(খ) প্রশ্ন উঠে না।

**মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জে গুচ্ছ সেচ প্রকল্প**

*৫৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২০।) **শ্রী হাবিবুর রহমান ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ ২নং ব্লকে কোনও গুচ্ছ সেচ প্রকল্প আছে কিনা; এবং

(খ) থাকলে উক্ত প্রকল্প বর্তমানে কি অবস্থায় আছে?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে। তেঘরীরামপুরা মৌজায় ১টি গুচ্ছ এবং পুটিয়া মৌজায় ১টি গুচ্ছ সেচ প্রকল্প আছে।

(খ) তেঘরী-রামপুরা মৌজায় গুচ্ছ সেচপ্রকল্পে ১২টি অগভীর নলকূপ আছে এবং এর মধ্যে বর্তমানে ২টি চালু অবস্থায় আছে এবং ১০টি অকেজো অবস্থায় আছে। পুটিয়া মৌজায় গুচ্ছ সেচ প্রকল্পের ১২টি অগভীর নলকূপই অকেজো অবস্থায় আছে।

**বিশ্বব্যাঙ্কের অর্থে ক্রীত সি এস টি সি-র দোতলা বাস**

*৫৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৮।) **শ্রী অশোক ঘোষ ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য ১৯৮১ সালে বিশ্বব্যাঙ্কের টাকায় সি এস টি সি-র জন্য দোতলা বাস কেনা হয়েছিল; এবং

(খ) (১) উক্ত সংস্থার নিকট কত টাকা ঋণ বাবত নেওয়া হয়েছিল; ও (২) ঋণের টাকায় কতগুলো বাস কেনা হয়েছিল?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) উক্ত সংস্থার নিকট ৪৮৬৩.৪৫ লক্ষ টাকা সি. এস. টি. সি-র জন্য ঋণ বাবদ নেওয়া হয়েছিল।

(২) ঋণের টাকায় ২৯১টি দোতালা বাস এবং ২৩৯টি একতলা বাস কেনা হয়েছিল।

**জলপাইগুড়ি জেলায় দক্ষিণ সোনাপুর মৌজায় গভীর নলকূপ স্থাপন**

*৫৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৭।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার দক্ষিণ সোনাপুর মৌজায়, একটি গভীর নলকূপ গত ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে স্থাপনের জন্য সরকারি অনুমোদন পেয়েছে;

(খ) সত্য হলে, (১) বর্তমানে এর কাজ আরম্ভ হয়েছে কিনা; এবং (২) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, কারণ কি?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আংশিক সত্য। গভীর নলকূপটি অনুমোদন লাভ করেছে ১২.৭.৮৮ তারিখে।

(খ) (১) খনন কাজের জন্য ঠিকাদার নিয়োগ করা হয়েছে। ১৯৯০-৯১ আর্থিক বৎসরে খনন কাজ আরম্ভ হতে পারে।

(২) প্রশ্ন ওঠে না।

**কলিকাতা-ঢাকা পর্যন্ত বাস সার্ভিস চালু করার প্রস্তাব**

*৫৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭১।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কলিকাতা থেকে ঢাকা পর্যন্ত বাস সার্ভিস চালু করার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অনুমোদন পাওয়া গেছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে নাগাদ ঐ সার্ভিস চালু হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলিকাতা থেকে ঢাকা পর্যন্ত সরাসরি বাস সার্ভিস চালু করার ব্যাপারে কেন্দ্রীয়

সরকারের অনুমোদন পাওয়া যায়নি।

**হুগলি নদীতে জলপথ পহিবহন ব্যবস্থা সম্প্রসারণ**

*৫৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৭।) **শ্রী লক্ষ্মীকান্ত দে :** গত ১১ই এপ্রিল, ১৯৮৯ তারিখের তারকিত প্রশ্ন নং *১১১১ (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৫)-এর উল্লেখে পহিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, হুগলি নদীতে জলপথ পহিবহন ব্যবস্থা সম্প্রসারণের পরিকল্পনাটি বর্তমানে কি অবস্থায় আছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

হুগলি নদীর উভয় তীরে ছয়টি জেটি যথাক্রমে বালী, বেলুড়, হাওড়া রেলস্টেশন, বাজার ঘাট, কাশীপুর ও হাওড়া তেলকল ঘাটে নির্মাণের কাজ সমাপ্তির মুখে এছাড়া যাত্রী পারাপারের জন্য ৪টি লঞ্চ নির্মাণের কাজ শেষ হয়েছে। আগামী জুন মাসের ১ম সপ্তাহের মধ্যেই পশ্চিমবঙ্গ অন্তর্দেশিয় জলপথ পহিবহন সংস্থা হুগলি নদীতে এই জেটি গুলির মধ্যে ফেরি সার্ভিস চালু করতে পারবে আশা করা যায়।

**ক্যানাল ওয়েস্ট রোড দিয়ে যান চলাচলের সিদ্ধান্ত**

*৫৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৬।) **শ্রী লক্ষ্মীকান্ত দে :** পহিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতার যানজট সমাধানের জন্য ক্যানাল ওয়েস্ট রোড দিয়ে ভারি লরি চলাচল করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে; এবং

(খ) সত্য হ'লে, ঐ রাস্তায় কবে নাগাদ যান চলাচল শুরু হবে বলে আশা করা যায়?

**পহিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) রাস্তাটির মেরামতির কাজ শুরু হয়েছে। শেষ হলেই ঐ রাস্তায় যান চলাচল শুরু হবে।

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

**সরকারি বাস**

৬১। (অনুমোদিত প্রশ্ন নং ৪।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান :** পহিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রপূর্বক জানাইবেন কি—

(ক) ১লা জানুয়ারি, ১৯৯০ তারিখে রাজ্যের কতগুলি সরকারি বাস (সি. এস. টি. সি, ডি. এস. টি. সি. ও এন. বি. এস. টি. সি.) রাস্তায় চলেছিল;

(খ) ১৯৮৯ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৯০ সালের ১লা জানুয়ারি পর্যন্ত উক্ত বাসগুলি থেকে সরকারের আয় ও ব্যয় কত; এবং

(গ) 'খ' প্রশ্নে উল্লিখিত সময়ের মধ্যে সরকারি বাসের জন্য সরকারকে কত টাকা ভরতুকি

দিতে হয়েছিল?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১লা জানুয়ারি, ১৯৯০ তারিখে রাজ্যের সরকারি বাস রাস্তায় চলাচলের সংখ্যা—

কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা (সি. এস. টি. সি)—৮৪০টি

উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা (এন. বি. এস. টি. সি)—৫৮৭টি,

দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা (এস. বি. এস. টি. সি.)—১৮০টি।

(খ) ১৯৮৯ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৯০ সালের ১লা জানুয়ারি পর্যন্ত উক্ত বাসগুলি থেকে আয়-ব্যয়ের হিসাব নিম্নরূপ—

| পরিবহন সংস্থা | আয় লাখ | ব্যয় লাখ |
|---|---|---|
| কলকাতা .. .. .. | ২২১২.০৮ | ৪৩০৮.৭৪ |
| উত্তরবঙ্গ .. .. .. | ১৮৪১.৪৪ | ২১৬৮.৭৯ |
| দক্ষিণবঙ্গ .. .. .. | ৩৩৫.৪২ | ৬১২.৭৬ |

(গ) 'খ' প্রশ্নে উল্লিখিত সময়ের মধ্যে সরকারি বাসের জন্য সরকারকে নিম্নরূপ ভরতুকি দিতে হয়েছিল—

| পরিবহন সংস্থা | ভরতুকি |
|---|---|
| কলকাতা .. .. | ২০৩৫.৫৪ |
| উত্তরবঙ্গ .. .. | ৫৬৬.৬৫ |
| দক্ষিণবঙ্গ .. .. | ২২৯.৫১ |

**বিভিন্ন পরিবহন সংস্থার কর্মচারীর সংখ্যা**

৬২। (অনুমোদিত প্রশ্ন নং ১৪।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১লা জানুয়ারি ১৯৯০ তারিখে কলকাতা, দুর্গাপুর, উত্তরবঙ্গ এবং দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণের অধীনস্থ অফিসার ও কর্মচারীর সংখ্যা কত ছিল; এবং

(খ) উহাদের মধ্যে কতজন, (১) মুসলমান (২) তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত (অফিসার ও কর্মচারী যুক্তভাবে)?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত ১লা জানুয়ারি, ১৯৯০ তারিখে কলকাতা, উত্তরবঙ্গ এবং দক্ষিণবঙ্গ (দুর্গাপুর) রাষ্ট্রীয় অফিসার ও কর্মচারীর সংখ্যা নিম্নরূপ ছিল—

| রাষ্ট্রীয় পরিবহন সংস্থার নাম | | | অফিসারের সংখ্যা | কর্মচারীর সংখ্যা |
|---|---|---|---|---|
| কলকাতা | .. | .. | ১৩০ | ১৩,৩৪০ |
| উত্তরবঙ্গ | .. | .. | ১৮৩ | ৫,০০৭ |
| দক্ষিণবঙ্গ (দুর্গাপুর) | .. | .. | ১৫ | ১,৫৮৪ |

(খ) উহাদের মধ্যে (১) মুসলমান, (২) তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত নিম্নরূপ ছিল—

| রাষ্ট্রীয় পরিবহন সংস্থার নাম | মুসলমান সম্প্রদায় ভুক্ত | তফসিলি সম্প্রদায় ভুক্ত | আদিবাসি সম্প্রদায় ভুক্ত |
|---|---|---|---|
| কলকাতার রাষ্ট্রীয় অফিসার | ১ | — | — |
| পরিবহন সংস্থা কর্মচারী | ৫৪০ | ৬২২ | ৯ |
| উত্তরবঙ্গ রাষ্ট্রীয় অফিসার | ৫ | ২৫ | — |
| পরিবহন সংস্থা কর্মচারী | ২১৬ | ৪২১ | ১২ |
| দক্ষিণবঙ্গ রাষ্ট্রী অফিসার | — | — | — |
| পরিবহন সংস্থা কর্মচারী | ৫৭ | ১২৩ | ১২ |

**উত্তর ২৪-পরগনার বারাসাতে পানশিলা ব্রিজটির সংস্কার**

৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ২২।) শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনার বারাসাত ১নং ও ২নং অর্ন্তগত গোলাবাড়ি-দত্তপুকুর রাস্তাটি এবং উক্ত রাস্তার উপর অবস্থিত পানশিলা ব্রিজটির সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) পানশিলা ব্রিজের সংস্কারের কাজ ইতিমধ্যে শুরু করা হয়েছে। রাস্তাটির কাজ অবিলম্বে হাতে নেওয়া হবে এবং আশা করা যায় বর্তমান বছরের মধ্যে সংস্কারের কাজ সম্পূর্ণ হবে।

**No. of employees in the Food and Supplies Department**

**64.** (Admitted question No. **91.**) **Shri Tuhin Samanta :** Will the

Minister-in-charge Food and Supplies Department be pleased to State—

(a) the total number of employees as on 28th February, 1990 in Groups A, B, C and D separately (including temporary and casual workers) in the Department;

(b) out of the above categories of employees the number of persons belonging to the Scheduled Casts and Scheduled Tribes communities separately;

(c) the number of shortfall, if any, in the above categories of employees separately belonging to Scheduled Castes and Scheduled Tribes Groups; and

(d) whether the Government proposes to hold any special recruitment examination for Scheduled Castes and Scheduled Tribes candidates in near future.

**Minister-in-charge of the Food and Supplies Department :**

(a) Total number of employees as on 28th February, 1990 groupwise—

| | | |
|---|---|---|
| A | .. | 245 |
| B | .. | 3279 |
| C | .. | 3840 |
| D | .. | 2873 |

(b) Number of Scheduled Castes and Scheduled Tribes candidate out of the above employees—

| | | SC | ST |
|---|---|---|---|
| A | .. | 33 | 7 |
| B | .. | 282 | 20 |
| C | .. | 454 | 11 |
| D | .. | 332 | 62 |

(c) Number of Shortfall in Groups A, B, C and D —

| | | SC | ST |
|---|---|---|---|
| A | .. | 4 | 5 |
| B | .. | 210 | 144 |
| C | .. | 122 | 81 |
| D | .. | 99 | 82 |

We have started recruitment to different cadres according to the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Post) Act, 1976, from 1976 and as such this shortfall is unavoidable.

(d) No.

**Participant in the downstream projects in Haldia Petrochemical Complex**

**65.** (Admitted question No. **175.**) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be Pleased to state—

(a) whether the Government has identified the industrialists who will participate in the downstream projects in Haldia Petrochemical Complex ; and

(b) if so, details there of ?

**Minister-in-charge of the Commerce and Industries Department :**

(a) and (b) After the decision having been taken by the State Government that the basic Petrochemical Complex would be implemented in the Joint Sector with M/s. Tata Tea Ltd., a large number of Industrialists and industrial houses expressed interest to participate in the downstream units. These are under examination.

**স্ট্র্যাণ্ড রোড বন্দর কর্তৃপক্ষের এলাকায় গাড়ি পার্কিং করবার অনুমতি**

৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫২।) **শ্রী সুমন্তকুমার হীরা :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) স্ট্র্যাণ্ড রোড বন্দর কর্তৃপক্ষের এলাকায় গাড়ি পার্কিং করিবার জায়গা করিবার জন্য কেন্দ্রের সাথে রাজ্য সরকারের কোনও আলোচনা হইয়াছে কিনা; এবং

(খ) আলোচনা হইয়া থাকিলে, তার ফলাফল কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, কয়েকবার কেন্দ্রের রেল মন্ত্রক ও স্থল-পরিবহন মন্ত্রকের সঙ্গে আলোচনা হইয়াছে।

(খ) রেল মন্ত্রক বন্দর কর্তৃপক্ষের ১৫ নং গেটের মধ্য দিয়া একটি লেভেল ক্রসিং সারকুলার রেলওয়ে লাইনের উপর দিয়া দিতে রাজি হইয়াছে। প্রহরীযুক্ত লেভেল ক্রসিং করিবার সমস্ত খরচ রাজ্য বহন করিবে।

স্ট্রাণ্ড রোড বন্দর কর্তৃপক্ষের এলাকায় গাড়ি পার্কিং করিবার জন্য বন্দর কর্তৃপক্ষের

অনুমতি প্রয়োজন।

স্থানীয় কর্তৃপক্ষের কাছ হইতে অনুমতি না পাওয়ার জন্য বিষয়টি গত ১৪ই ফেব্রুয়ারি, ১৯৯০ তারিখে কলিকাতায় মুখ্যমন্ত্রী ও কেন্দ্রীয় স্থল পরিবহন মন্ত্রীর মিটিং-এ উত্থাপন করা হয়। ইহা স্থির হয় যে কেরালার ন্যাট্যপ্যাক সংস্থাকে দিয়া গাড়ি পার্কিং-এর সম্ভাবনার বিষয়টি সমীক্ষা করিয়া দেখা হইবে এবং তাহার পর স্থির সিদ্ধান্ত গ্রহণ করা হইবে। বর্তমানে ন্যাটপ্যাক এই কাজটি করিতেছে এবং আশা করা যায় ৩০এ এপ্রিল ১৯৯০ তারিখের মধ্যে এই বিষয়ে রিপোর্ট পাওয়া যাইবে।

### জাপানের আর্থিক সহায়তায় রাস্তা নির্মাণ

৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫৩।) শ্রী সুমন্তকুমার হীরা ঃ পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, জাপানের আর্থিক সহায়তায় দ্বিতীয় হুগলি সেতু সংলগ্ন নতুন কয়েকটি রাস্তা নির্মাণের কোনও করিকল্পনা আছে কিনা?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পূর্ত বিভাগে এমন কোনও খবর জানা নেই।

### রেজিস্ট্রী অফিসে দলিলের নকল কপি পাওয়ার ব্যবস্থা

৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬৮।) শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রেজিস্ট্রি অফিসে দলিলের নকল কপি অতি শীঘ্র পাওয়ার কোনও ব্যবস্থা আছে কি না;

(খ) থাকিলে, উক্ত ব্যবস্থা কিরূপ ঃ

(গ) যাহারা পূর্বে দলিলের কপি করিবার কাজে চুক্তিভিত্তিতে নিয়োজিত ছিল তাহাদের পার্মানেন্ট পোস্টে নিয়োগ করা হইয়াছে কি না; এবং

(ঘ) হইয়া থাকিলে, তাহাদের সংখ্যা কত?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) ফাইলিং প্রথা ও কেন্দ্রীয় ভাবে জেরক্স কপি করার ব্যবস্থা।

(গ) হ্যাঁ, হইয়াছে।

(ঘ) প্রায় ২০০০।

### কেন্দ্রীয় সরকার কর্তৃক সরবরাহকৃত কেরোসিন তেলের পরিমাণ

৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৫।) শ্রী সুমন্তকুমার হীরা ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এই রাজ্যে বর্তমানে মাসিক কত পরিমাণ কেরোসিন তেল কেন্দ্র সরবরাহ করে থাকেন;

(খ) উক্ত সরবরাহকৃত পরিমাণ রাজ্যের পক্ষে যথেষ্ট কি না; এবং

(গ) পূর্ববর্তী কেন্দ্রীয় সরকার কর্তৃক পশ্চিমবঙ্গে সরবরাহকৃত কেরোসিন তেলের পরিমাণ বর্তমানের তুলনায় কম না বেশি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৯-৯০ সালে (মার্চ ১৯৮৯ থেকে ফেব্রুয়ারি ১৯৯০) গড়ে মাসিক সরবরাহ ছিল ৫৮,৯৪৯.৭ মেট্রিক টন। ভারত সরকার প্রতি বছর তিনটি ব্লকে বরাদ্দ করেন।

(খ) না।

(গ) এ বছরের গ্রীষ্মকালীন (মার্চ থেকে জুন) বরাদ্দ গত বছরের বরাদ্দের থেকে কিছুটা বেশি।

### দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণের বাস ডিপো

৭০। (অনুমোদিত প্রশ্ন নং ৬১৭।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি এবং শ্রী গোবিন্দ বাউরী ঃ** পহিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি—

(ক) ২৮শে ফেব্রুয়ারি, ১৯৮৯ পর্যন্ত পশ্চিমবঙ্গে কোন কোন জেলায় দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পহিবহন বাস ডিপো (১) নির্মাণ ও (২) খোলা হয়েছে; এবং

(খ) উক্ত ডিপোর কর্মচারীদের কতদিনের মধ্যে স্থায়ী কর্মীরূপে নিযুক্ত করা হবে?

**পহিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) বর্ধমান জেলার দুর্গাপুরে দুইটি স্থায়ী বাস ডিপো নির্মাণ করা হয়েছে।

(২) পুরুলিয়া, দিঘা এবং বাঁকুড়ায় ভাড়া করা স্থানে অস্থায়ীভাবে বাস ডিপো খোলা হয়েছে।

(খ) এখনই বলা যাচ্ছে না।

### উলুবেড়িয়া বিধানসভা কেন্দ্রের 'টাওয়ালি' খালটির সংস্কার

৭১। (অনুমোদিত প্রশ্ন নং ৬৫১।) **শ্রী অমর ব্যানার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, উলুবেড়িয়া দক্ষিশ বিধানসভা কেন্দ্রের অধীন শ্যামপুর থানার নবগ্রাম অঞ্চলে অবস্থিত 'টাওয়ালি' খালটি সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না। তবে এ বিষয়ে অনুসন্ধান ও জরিপ চলছে।

### স্ব-নির্ভর কর্মসূচি প্রকল্পের আওতাভুক্ত বেকারের সংখ্যা

৭২। (অনুমোদিত প্রশ্ন নং ৬৫৪।) **শ্রী অমর ব্যানার্জি :** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি, ১৯৮০ সাল থেকে ১৯৮৯ সালের ১লা নভেম্বর পর্যন্ত মোট কত বেকারকে স্ব-নির্ভর কর্মসূচি প্রকল্পের আওতায় আনা সম্ভব হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

পশ্চিমবঙ্গে কর্মবিনিয়োগ কেন্দ্রে নথিভুক্ত বেকারদের জন্য স্ব-নিযুক্তি প্রকল্প (সেসরু) ১৯৮৫-৮৬ সাল (আর্থিক বছর) থেকে শুরু হয়েছে। ১৯৮৯ সালের ১লা নভেম্বর পর্যন্ত মোট ৬১,৮৩২ জন নথিভুক্ত বেকারকে উক্ত স্ব-নিযুক্তি প্রকল্পের আওতায় আনা সম্ভব হয়েছে। বিস্তারিত তথ্য নিচের সারনিতে দেওয়া হলো :—

| আর্থিক বছর | অনুমোদিত প্রকল্পের সংখ্যা |
|---|---|
| ১৯৮৫-৮৬ | ৩,৬৬৯ |
| ১৯৮৬-৮৭ | ১৩,৩৩৩ |
| ১৯৮৭-৮৮ | ২৩,৬৫০ |
| ১৯৮৮-৮৯ (১লা নভেম্বর পর্যন্ত) | ২১,১৮০ |
| মোট | ৬১,৮৩২ |

### স্ব-নিযুক্তি প্রকল্পে সাহায্যপ্রাপ্ত যুবকের সংখ্যা

৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ৬৮৮।) **শ্রী মান্নান হোসেন :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, সারা রাজ্যে স্ব-নির্ভর কর্মসূচি প্রকল্পে ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯ এবং ১৯৮৯-৯০ (২৮-২-১৯৯০) সালে মোট কতজন বেকার যুবককে রাজ্যের বিভিন্ন কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে ঋণ দেওয়া হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

আর্থিক বছর অনুযায়ী নথিভুক্ত বেকারদের জন্য স্ব-নিযুক্তি প্রকল্পে (সেসরু) আর্থিক সহায়তা ঋণ প্রাপকের সংখ্যা নিম্নরূপ :—

| আর্থিক বছর | ঋণ প্রাপকের সংখ্যা |
|---|---|
| ১৯৮৭-৮৮ | ১৯,৩৬১ |
| ১৯৮৮-৮৯ | ১৯,৩৮৭ |
| ১৯৮৯-৯০ (২৮-২-১৯৯০ পর্যন্ত) | ২১২ |

## Traffic Jam in Calcutta

**74.** (Admitted question No. **739.**) **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

(a) if it is a fact that the city of Calcutta is being faced with increasing traffic jams ; and

(b) if so, steps taken by the Government to remedy the same ?

**Minister-in-charge of the Transport Department :**

(a) In order to reduce the traffic jam, multi-directional steps have been initiated as indicated below ;

(1) Extension of the existing road network by adding new roads, widening of roads, dereservation of tram, track etc.

(2) Improvement of the road geometrics to increase road space by resectioning of the existing road sections and widening and improvement of certain roads.

(3) Improvement of road Junctions to carry more traffic.

(4) Separation of pedestrian and vehicular traffic at critical locations to increase the traffic flows, construction of pedestrian walkovers etc. subway.

(5) Construction of bus terminals.

(6) Removal of road side parking.

(7) Radical traffic management measures like one-way system has been introduced. Re-routing of buses in the heavily congested places like Esplanade, B.B.D. Bag has also been made to ensure smooth flow of traffic.

## Performance of the Urdu Academy

**75.** (Admitted question No. **749.**) **Shri Sultan Ahmed** : In inviting a reference to the reply to starred question No. *803 (Admitted question No. *2697) given in the House on this 11th May, 1989, will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) the performance of the Urdu Academy of the State during the period from 1st February, 1989 to 31st January, 1990 in the following fields—

(i) the number of authors/artists rewarded/honoured ;

(ii) the number of persons trained in Urdu Type;

(iii) the number of Urdu books published; and

(b) the progress so far achieved in Urdu Education?

**Minister-in-charge of the Education (Higher) Department :**

(a) (i) 35 persons (33 authors of book and 2 professors), (ii) 6 persons, (iii) 39 books.

(b) Details of the progress so far achieved in Urdu Education are given below :—

(1) Establishment of Junior Basic Teachers Training Centre.

(2) Establishment of seperate Urdu Classes in Sakhawat Memorial School.

(3) Payment of Scholarship to 360 students every year.

(4) Special Prizes to the students securing highest marks in Urdu in Madhyamik, Higher Secondary, BA and MA Examinations.

(5) Preparation and Printing of Text Books for classes III to VI.

(6) Preparation and Publication of 23 text books for classes V to XII. 17 more books are under preparation.

(7) Establishment of Urdu Trainning Centre for non-Urdu speaking persons.

**পশ্চিমবঙ্গে কৃষিপ্রযুক্তি সহায়কের সংখ্যা**

৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ৮২৩।) **শ্রী সুশান্ত ঘোষ :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে, পশ্চিম বাংলার কৃষিপ্রযুক্তি সহায়কের সংখ্যা কত;

(খ) ১৯৮৯-এর ৩১শে ডিসেম্বর তারিখ পর্যন্ত সময়ে কতগুলি পদ খালি ছিল; এবং

(গ) পদগুলি পূরণের জন্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা;

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কৃষিপ্রযুক্তি সহায়কের মোট পদের সংখ্যা ৪৭৫৮।

(খ) ঐ সময়ে মোট খালি পদের সংখ্যা ছিল ২৮৬।

(গ) জেলাগুলিতে খালি পদ সংক্রান্ত সম্পূর্ণ তথ্য জানতে চাওয়া হয়েছে। সব তথ্য একত্রিত হলে তবেই পদ পূরণের ব্যবস্থা নেওয়া হবে।

### Unofficial Publication of the Voter list

**77.** (Admitted question No. **907.**) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(a) whether the State Government has received reports that the Voters' Lists for the ensuing Calcutta Municipal Corporation Elections were found in the office of a certain political party even before they were officially published,

(b) whether such report are correct,

(c) if so, how these Voters' Lists were leaked out?

**Minister-in-charge of the Local Government and Urban Development Department :**

(a) No.

(b) The question does not arise.

(c) The question does not arise.

### হুগলি জেলায় বালু ব্যবসায়িদের প্রদত্ত রয়্যালটি

৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৩।) **শ্রী বিনোদ দাশ :** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) হুগলি জেলায় বালু ব্যবসায়িরা সরকারের রয়্যালটি দেন কিনা;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ সালে সরকারি তহবিলে কত টাকা রয়্যালটি জমা পড়েছে; এবং

(গ) রয়্যালটি বৃদ্ধির জন্য সরকারের কোনও সুনির্দিষ্ট পরিকল্পনা আছে কিনা?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৮৭-৮৮ সালে ৮,৬৮,২৬৯.৬৭ টাকা, ১৯৮৮-৮৯ সালে ১১,৫০,৪৩৩.১০ টাকা।

(গ) হ্যাঁ, সরকারি প্রাপ্য আদায় বাড়াবা জন্য সব রকমের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

### দুর্ঘটনায় মৃত্যুতে আর্থিক সাহায্যদান

৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯৪২।) **শ্রী হিমাংশু কুন্ডর :** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ১৯৮৯ সালের জানুয়ারি মাস হইতে ১৯৯০ সালের জানুয়ারি মাস পর্যন্ত সময়ে কতজন আকস্মিক দুর্ঘটনায় (সর্পাঘাত, জলডুবি, বজ্রাঘাত, ইত্যাদি) মারা যাওয়ায় আর্থিক সাহায্য পাইয়াছে; এবং

(খ) তন্মধ্যে ঐ সময়ে মেদিনীপুর জেলার সদর মহকুমায় (১) নারী ও (২) পুরুষের সংখ্যা কত?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ঐ সময়ে প্রাকৃতিক ও অন্যান্য কারণে মারা যাওয়ায় ১,১৩২ জন আর্থিক সাহায্য পাইয়াছেন।

(খ) (১) নারী ২০ জন ও (২) পুরুষ ৫ জন।

**জিলা পরিষদগুলির হিসাব পরীক্ষা**

৮০। (অনুমোদিত প্রশ্ন নং ৯৯৪।) **শ্রী সুব্রত মুখার্জি :** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, রাজ্যের ১৬টি জিলা পরিষদের ১৯৭৭-৭৮ সাল হইতে ১০০ কোটি টাকার হিসাব পাওয়ার জন্য পঞ্চায়েত দপ্তর ও রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

জিলা পরিষদগুলির হিসাব পরীক্ষণ সি. এ. জি-র আওতায় পড়ে। ১৯৭৭-৭৮ সাল হইতে সর্বশেষ সি. এ. জি রির্পোটে ১০০ কোটি টাকার হিসাব পাওয়া যাইতেছে না এইরূপ কোনও মন্তব্য নাই। এ ব্যাপারে আরও বিশদ তথ্য দিলে অনুসন্ধান করা যাইতে পারে।

**বীরভূম জেলার কয়েকটি মৌজায় জলসেচের ব্যবস্থা**

৮১। (অনুমোদিত প্রশ্ন নং ১০৭৮।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার ময়ূরাক্ষী-দ্বারকা মূল খালের ৭নং ও ৮নং এলাকার (নিধগরা বাজার গ্রামের খালে) মাহাপুর, নোপাড়া, জয়সিংপুর, রেজুরি, ফুলির ডাঙ্গা, তারাপুর, পাইকপাড়া, নুরুদ্দিপুর, নবগ্রাম প্রভৃতি মৌজা খরিপ মরশুমে জল পায় না—এরূপ কোনও সংবাদ সরকারের নিকট আছে কিনা; এবং

(খ) থাকিলে, সরকার ঐ সম্পর্কে কোনও ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না। প্রসঙ্গত উল্লেখ্য যে, ঐ এলাকায় নোপাড়া এবং ফুলির ডাঙ্গা নামে কোনও মৌজা নাই এবং পাইকপাড়া মৌজা শেষ প্রান্তে অবস্থিত বলিয়া জল পাইতে অসুবিধার সৃষ্টি হয়।

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) এগ্রিকালচারাল মার্কেটিং বোর্ড বলে কোনও সংস্থা নেই। সংস্থার নাম স্টেট মার্কেটিং বোর্ড। মার্কেট লিংক বোর্ডের জন্য অর্থ মঞ্জুর করে এগ্রিকালচার ডিপার্টমেন্ট। হুগলি জেলায় ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে দুইটি রাস্তার জন্য অর্থ মঞ্জুর করা হয়েছে।

(খ) রাস্তা দুইটি, (১) চাঁপাডাঙ্গা থেকে পিয়াসারা রোড (ওল্ড বেনারস রোড) এবং (২) কানাবদী ধানকল মোড় থেকে পরমানন্দপুর। প্রথমটির জন্য ৯৮,৩৩৬ টাকা এবং দ্বিতীয়টির জন্য ৩,৭১,০০০ টাকা মঞ্জুর করা হয়েছে।

(গ) চাঁপাডাঙ্গা থেকে পিয়াসারা রোড (ওল্ড বেনারস রোড) এবং কানাবদী ধানকল মোড় থেকে পরমানন্দপুর।

(ঘ) না।

(ঙ) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে কোনও টাকা ধরা হয়নি।

**পশ্চিমবঙ্গে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মীদের পেনসন**

৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ১১৭০।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মীদের পেনসন ব্যবস্থা প্রবর্তিত হয় কোন সালে;

(খ) ঐ সময় পেনসন দানের বিধি তথা বেতনের কত অংশ পেনসন হিসাবে দেওয়া হ'ত;

(গ) তদনুযায়ী কত সংখ্যক শিক্ষক ও শিক্ষাকর্মী পেনসন পেয়েছেন;

(ঘ) পরবর্তীকালে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মীদের পেনসন বিধির কোনও পরিবর্তন করা হয়েছে কিনা; এবং

(ঙ) হয়ে থাকলে, কি কি সুযোগ সুবিধা তাঁরা পেয়েছেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক শিক্ষকদের পেনসন ব্যবস্থা চালু হয় ১-৪-১৯৬৮ থেকে। মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মীদের জন্য এই ব্যবস্থা চালু হয় ১-৪-১৯৬৬ থেকে।

(খ) ঐ সময়ে কর্মজীবনের শেষ ৩৬ মাসের গড় মাসিক বেতনের এক চতুর্থাংশ সর্ব্বোচ্চ পেনসন হিসাবে দেওয়া হতো। বেতন বলতে বেসিক পে ও স্পেশাল পে (যদি থাকত)-র সমষ্টিকে ধরা হতো।

(গ) মহাগাণনিকের তথ্য অনুযায়ী ১,৫৭৯ জন প্রাথমিক শিক্ষক এবং ৪,৮০০ জন মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মী উক্ত বিধি অনুসারে পেনসন পেয়েছেন।

(ঘ) হ্যাঁ, পরিবর্তন করা হয়েছে।

(ঙ) বর্তমানের পেনসনের হার বাড়িয়ে কর্মজীবনের শেষ মাসের বেতনের ৫০ শতাংশ করা

হয়েছে। সকলের জন্য গ্রাচুয়িটি ও পারিবারিক পেনসনের ব্যবস্থা করা হয়েছে। পেনসন কম্যুটেসনের সুযোগ দেওয়া হয়েছে।

### বিভিন্ন জেলে বন্দীদের প্রাপ্য খাদ্য ও সুযোগ সুবিধা

**৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং **১১৯৬**) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলে বন্দীদের জন্য দৈনিক মাথাপিছু কি পরিমাণ খাদ্য বরাদ্দ করা হয়; এবং

(খ) উক্ত বন্দীরা আর কি কি সুযোগ সুবিধা পাইয়া থাকেন?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গের জেলবন্দীদের দৈনিক মাথাপিছু খাদ্য বরাদ্দের পরিমাণ নিম্নরূপ ঃ—

চাল—মাথাপিছু প্রতিদিন ৪০০ গ্রাম

গম—মাথাপিছু প্রতিদিন ৩০০ গ্রাম

সব্জি—মাথাপিছু প্রতিদিন ২৩৩ গ্রাম

ডাল—মাথাপিছু প্রতিদিন ১৪৬ গ্রাম

তেল—মাথাপিছু প্রতিদিন ১৮.১২৫ গ্রাম

লবণ—মাথাপিছু প্রতিদিন ২৫.৩৭৫ গ্রাম

মাছ/মাংস—মাথাপিছু প্রতি একদিন অন্তর ২৯.০০ গ্রাম

অসুস্থ, পঙ্গু ও ওজন-হ্রাসপ্রাপ্ত বন্দীদের ক্ষেত্রে চিকিৎসকের পরামর্শ অনুযায়ী প্রতিদিনের খাদ্য বরাদ্দ ছাড়াও অতিরিক্ত মাছ, মাংস, ডিম, দুধ, ফল ইত্যাদি দেওয়া হয়।

(খ) বন্দীরা নিম্নবর্ণিত সুযোগ-সুবিধাগুলি ভোগ করিয়া থাকেন ঃ—

(১) বিনামূল্যে খবরের কাগজ।

(২) বই এবং সাপ্তাহিক/মাসিক পত্রিকা।

(৩) অনেকে একসাথে রেডিও শোনা।

(৪) দূরদর্শন দেখা ও শোনা।

(৫) ক্যারম বোর্ড, দাবা ইত্যাদি খেলা।

(৬) ফুটবল, ভলিবল, কবাডি ইত্যাদি খেলা।

(৭) সপ্তাহে একবার আত্মীয় স্বজন, বন্ধুবান্ধব এবং উকিলের সাথে সাক্ষাৎকার, চিঠিপত্র দেওয়া ইত্যাদি সুবিধা।

(৮) কেন্দ্রীয় কারা, বিশেষ কারা এবং জেলা কারার ক্ষেত্রে বন্দীরা কারা শিক্ষকের অধীনে প্রাথমিক শিক্ষা গ্রহণের সুযোগ।

**চা বাগিচার কর্মীদের পঞ্চায়েত আইনের সুযোগ**

৮৬। (অনুমোদিত প্রশ্ন নং ১২২৭।) **শ্রী অসিতকুমার মাল :** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, উত্তরবঙ্গের ডুয়ার্স অঞ্চলের চা বাগিচার বিস্তীর্ণ এলাকায় কর্মরত আদিবাসী ও অন্যান্য শ্রমিকরা পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন, ১৯৭৩-এর সমস্ত সুযোগ হইতে বঞ্চিত;

(খ) সত্য হইলে, উক্ত অঞ্চলের বাসিন্দাদের ঐ আইনের সুযোগ দেবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(গ) থাকিলে, কতদিনের মধ্যে তাহা কার্যকরী করা হইবে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, ইহা সত্য যে, চা বাগানের এলাকাগুলি পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইনের আওতা বহির্ভূত।

(খ) বর্তমানে কোনও পরিকল্পনা নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

**হিজলি টাইডেল ক্যানেল**

৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪৯।) **শ্রী শক্তিপ্রসাদ বল :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) হিজলি টাইডেল ক্যানেল খননের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) থাকলে, উহা (১) কবে নাগাদ শুরু করা হবে, (২) কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়; এবং

(গ) ঐ প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) এবং

(গ) প্রশ্ন ওঠে না।

**প্রতিবন্ধীর সংখ্যা**

৮৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫৭।) **শ্রী রাজকুমার মণ্ডল :** ত্রাণ ও কল্যাণ বিভাগের

মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট কতজন প্রতিবন্ধী আছে (তার মধ্যে কতজন অন্ধ);

(খ) উক্ত প্রতিবন্ধীদের মধ্যে কতজন (১) মহিলা ও (২) পুরুষ; এবং

(গ) প্রতিবন্ধীদের উন্নতির জন্য সরকারের কি কি পরিকল্পনা আছে?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) আপাতত কোনও প্রমাণিত তথ্য নেই।

(খ) এটা কোনও সমীক্ষা থেকে পাওয়া যায়নি।

(গ) সংলগ্ন তালিকায় দেওয়া হল।

প্রতিবন্ধীদের উন্নতির জন্য সরকারের বিভিন্ন প্রকল্প আছে। এই প্রকল্পগুলিকে (ক) আবাসিক প্রকল্প এবং (খ) প্রতিষ্ঠান বহির্ভূত বা অনাবাসিক প্রকল্প—এভাবে ভাগ করা যেতে পারে।

(ক) **আবাসিক প্রকল্প ঃ** এই প্রকল্পে ভরণপোষণ, শিক্ষা ও পুনর্বাসনের উদ্দেশ্যে নিম্নলিখিত আবাসগুলিতে প্রতিবন্ধীদের গ্রহণ ও রক্ষণাবেক্ষণ করা হয় ঃ

(১) অন্ধ বিদ্যালয়, কোচবিহার—আসন সংখ্যা ৫০। সরকারি আদেশে এখানে অন্ধ শিশুদের গ্রহণ করা হয় এবং শিক্ষা দেওয়া হয়;

(২) মূক ও বধির বিদ্যালয়, রায়গঞ্জ, পশ্চিম দিনাজপুর—আসন সংখ্যা ১০০ (বালক ও বালিকা উভয়ের জন্য)। এই আবাসে সরকারি ও শিশু আদালতের আদেশে শিশুদের গ্রহণ করা হয় এবং পুনর্বাসনের উদ্দেশ্যে শিক্ষা দেওয়া হয়।

উপরোক্ত সরকারি আবাস ছাড়া যে সব বে-সরকারি প্রতিষ্ঠানের উদ্যোগে ও সরকারি অর্থানুকূল্যে প্রতিবন্ধীদের শিক্ষা ও পুনর্বাসনের কর্মসূচি রূপায়িত হচ্ছে তার মধ্যে বিশেষ উল্লেখযোগ্য হলো 'ব্লাইণ্ড বয়েজ অ্যাকাডেমি'; রামকৃষ্ণ মিশন, নরেন্দ্রপুর, দক্ষিন ২৪-পরগনা; দুগানির চন্দনগরের 'প্রবর্তক সংঘের' জড়বুদ্ধি শিশুদের জন্য আবাস (হোম ফর মেন্টালি রিটার্ডেড চিলড্রেন); ২০ নং হরিনাথ দে রোড, কলকাতা-৯-এর 'বোধিপীঠ' (জড়বুদ্ধিদের জন্য); প্রভৃতি।

(খ) **প্রতিষ্ঠান বহির্ভূত বা অনাবাসিক প্রকল্প ঃ** কৃত্রিম অঙ্গ-প্রত্যঙ্গ ও যন্ত্রাদি বিতরণ প্রকল্প—এই প্রকল্পে তিন শ্রেণীর প্রতিবন্ধী কৃত্রিম অঙ্গ-প্রত্যঙ্গাদি ও যন্ত্রাদির সুযোগ-সুবিধা পেয়ে থাকেন—(১) দৃষ্টিহীন, (২) অস্থি সংক্রান্ত প্রতিবন্ধী ও (৩) বধির।

নিম্নলিখিত বিষয়গুলি এই প্রকল্পের আওতাধীন—

(ক) কৃত্রিম অঙ্গ-প্রত্যঙ্গাদি, ক্রাচ, হস্তচালিত তিন চাকার সাইকেল ইত্যাদি (অস্থি-সংক্রান্ত প্রতিবন্ধীদের জন্য);

(খ) হারমোনিয়াম, ব্রেইল বই, চলাফেরা করার জন্য লাঠি ইত্যাদি (অন্ধদের জন্য);

(গ) শ্রবণযন্ত্র (বধিরদের জন্য);

(ঘ) সেলাই মেশিন (প্রতিবন্ধীদের আত্মনির্ভরতার জন্য)।

**প্রতিবন্ধী ছাত্র/ছাত্রীদের জন্য মাসিক বৃত্তি প্রকল্প :** স্বীকৃত বিদ্যালয়ে অষ্টম শ্রেণী পর্যন্ত পাঠরত প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের ১-৪-১৯৯০ থেকে মাসিক ৬০ টাকা হিসাবে বৃত্তি দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

**অর্থনৈতিক পুনর্বাসন প্রকল্প :** এই প্রকল্পে সাবালক প্রতিবন্ধীদের স্বাবলম্বী করার জন্য এককালীন ১০০০ টাকা বা তার অংশবিশেষ অনুমোদন করা হয়ে থাকে যাতে ক্ষুদ্র ব্যবসায়ের জিনিসপত্র বা যন্ত্রাদি কেনা যায়।

**অক্ষম ভাতা প্রকল্প :** পশ্চিমবঙ্গ সরকার ১৯৭৪ সালে অক্ষম ভাতা প্রকল্প চালু করেন। পশ্চিমবঙ্গে কমপক্ষে ১০ বছর বসবাসকারি এবং মেডিকেল বোর্ড কর্তৃক ঘোষিত অক্ষম ব্যক্তিই এই ভাতা পেতে পারেন। দশ বছরের কম বয়স্ক বালক-বালিকারা আজন্ম পশ্চিমবঙ্গে বাস করলে এই ভাতার অধিকারি হবেন। মাসিক আয় ৫০ টাকার উর্দ্ধে হলে তিনি বা পেশাদার ভিখারি। এই প্রকল্পে ভাতা পাবার অধিকারি হবেন না। বর্তমানে মাসিক ১০০ টাকা হিসাবে অক্ষম ভাতা দেওয়া হয়।

**জেলা পূনর্বাসন কেন্দ্র (ডিস্ট্রিক্ট রিহ্যাবিলিটেশন সেন্ট্রার) :** প্রতিটি মূক ও বধির, দৃষ্টিহীন ও পঙ্গুর সামঞ্জস্যপূর্ণ ও সম্পূর্ণ পুনর্বাসনের উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকার রাজ্যসরকারের সহযোগিতায় প্রতি জেলায় জেলা পুনর্বাসন কেন্দ্রের পরিকল্পনা নিয়েছেন। এই পরিকল্পনায় প্রাথমিক পদক্ষেপ হিসাবে মেদিনীপুর জেলায় খড়্গপুরে একটি জেলা পূনর্বাসন কেন্দ্র স্থাপন করা হয়েছে।

প্রাথমিক পর্যায়ে শালবনী ও কেশিয়াড়ি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের আওতায় অধিবাসীদের মধ্যে প্রতিবন্ধী সম্পর্কে চেতনাবৃদ্ধি, প্রতিবন্ধী প্রতিরোধ যথাসময়ে খুঁজে বার করা, প্রতিবন্ধীর পিতামাতাকে পরামর্শ দান, কৃত্রিম অঙ্গপ্রত্যঙ্গের সাহায্যে প্রতিবন্ধকতার মোকাবিলা করা, প্রতিবন্ধীদের শিক্ষাদান ও কারিগরী শিক্ষা প্রদান, কর্মে নিয়োগের ব্যাপারে পরামর্শদান ও কর্মে নিয়োগ করা প্রভৃতি উদ্দেশ্যে এই কেন্দ্র কাজ করছে।

এছাড়া কয়েক শ্রেণীর প্রতিবন্ধীদের জন্য ট্রামে/বাসে বিনা ভাড়ায় ভ্রমণের সুবিধা দেওয়া হয়েছে। সরকারি শতকরা ২ শতাংশ পদ প্রতিবন্ধীদের জন্য সংরক্ষিত আছে। প্রতিবন্ধীদের জন্য বিশেষ নিয়োগ কেন্দ্র স্থাপন করা হয়েছে।

কেন্দ্রীয় ও রাজ্য সরকারের বিভিন্ন বিভাগ প্রতিবন্ধীদের জন্য যে সব সুযোগ সুবিধা চালু করেছে তাদের মধ্যে সমন্বয় সাধন করা এবং চাকরির ক্ষেত্রে পদ সংরক্ষণ, ব্যাঙ্ক ঋণের সুবিধা ও অন্যান্য প্রকল্পের সুবিধা যাতে প্রতিবন্ধীদের কাছে পৌঁছয় সেদিকে লক্ষ্য রাখার উদ্দেশ্যে জেলাস্তরে গঠিত সমন্বয় কমিটি দায়িত্ব পালনে সচেষ্ট রয়েছে।

গ্রামাঞ্চলে প্রতিবন্ধীদের পুনর্বাসনের ব্যাপারে সচেতনতা সৃষ্টির জন্য এবং প্রতিবন্ধীদের চিকিৎসার সুযোগ সুবিধা বাড়াতে কয়েকটি জেলায় শিবিরের আয়োজন করা হয়েছে। এসব

শিবিরের মাধ্যমে প্রায় ২,১২৫ জন প্রতিবন্ধীকে নানাভাবে সাহায্য করা হয়েছে। এছাড়া বিভিন্ন জেলায় যেসব প্রতিবন্ধী শিবিরে যোগদান করেন, তাঁদের পরীক্ষার পর সুপারিশ অনুযায়ী কৃত্রিম অঙ্গপ্রত্যঙ্গ ও সহায়ক যন্ত্রাদি বিতরণের জন্য নিম্নলিখিত জেলাগুলিতে শিবিরের আয়োজন করা হয় ঃ

মালদহ—৩টি

মুর্শিদাবাদ—২টি

বাঁকুড়া—১টি

পুরুলিয়া—১টি

জলপাইগুড়ি—১টি

পশ্চিম দিনাজপুর—৩টি

এইসব শিবিরে মোট ২,৬০০ জন প্রতিবন্ধী উপকৃত হন।

**প্রতিবন্ধীদের জন্য পরিচিতিপত্র ঃ** প্রতিবন্ধীদের জন্য বিশেষ পরিচিতিপত্র দেওয়ার সিদ্ধান্ত সম্বলিত আদেশনামা সরকারিভাবে প্রকাশিত হয়েছে। আগামী কয়েক মাসের মধ্যেই পরিচিতিপত্র প্রতিবন্ধীদের দেওয়ার ব্যবস্থা হচ্ছে।

**পশ্চিমবঙ্গে মোট প্রতিবন্ধীর সংখ্যা ঃ** আপাতত কোনও প্রমাণিত তথ্য না থাকলেও ভারত সরকারের নমুনা সমীক্ষা অনুযায়ী (১৯৮৪) পশ্চিমবঙ্গে মোট ১২.৫ লক্ষের মতো (আনুমানিক) প্রতিবন্ধী আছেন। তার মধ্যে অন্ধ প্রতিবন্ধীর সংখ্যা ৫ (পাঁচ) লক্ষের মতো।

### বই প্রকাশে আর্থিক সহায়তা

৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬৮।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বছরে কতজন প্রবীন বা নবীন লেখকের বই প্রকাশে সহায়তার জন্য রাজ্য সরকার অর্থ বরাদ্দ করেছেন; এবং

(খ) বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭০ জন, তবে প্রবীন বা নবীন হিসাব রাখা হয় না।

(খ) ২,৯৬,০০০ টাকা। (প্রথম কিস্তির অনুদান)

### বুনো হাতির দ্বারা নষ্ট ফসলের জন্য আর্থিক অনুদান বৃদ্ধির প্রস্তাব

৯০। (অনুমোদিত প্রশ্ন নং ১২০১।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গে বুনো হাতির দ্বারা কৃষকদের নষ্ট ফসলের জন্য আর্থিক অনুদান বৃদ্ধি করার কোনও প্রস্তাব সরকারের নিকট আছে কিনা?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** বুনো হাতির দ্বারা ফসল নষ্টের জন্য আর্থিক অনুদানের হার সম্প্রতি বৃদ্ধি করা হয়েছে।

### Adjournment Motion

Today I have received two notices of adjournment motion from Dr. Manas Bhunia and Shri Sudip Bandyopadhyay, both on the subject of acute power crisis in the state. On 17.4.90, Dr. Manas Bhunia tabled a notice of adjournment motion on the subject of acute power crisis in the State. The present notices have been tabled in some amended form. According to practice notice of an adjournment motion cannot be amended from day to day as now situations in respect of the same matter arise. Moreover, detailed discussion on the subject was held on the House when demand for grant on power was voted. I, therefore, do not accept both the notices. They are out of order.

### Calling Attention

**Mr. Speaker :** I have received 3 notices of Calling Attention, namely :-

| | | |
|---|---|---|
| 1. Alleged shortage of kerosene Oil and food grains resulting in inconvenience in public distribution system | : | Dr. Manas Bhunia |
| 2. Wide spread load shedding in the State on 7.5.90 | : | Shri Mannan Hossain and Shri Saugata Roy |
| 3. Alleged suspension of a Lecturer of Education, Calcutta University for giving illegal mark to a candidate | : | Shri Gobinda Chandra Naskar |

I have selected the notice of Dr. Manas Bhunia on the subject of alleged shortage of Kerosene oil and food grains resulting inconvenience in public distribution system.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 11.5.90, Sir.

### POINT OF INFORMATION

**শ্রী সুভাষ নস্কর :** স্যার, অন এ পয়েন্ট অফ ইনফরমেশন, আজকে রাজ্যের শিক্ষক এবং অশিক্ষক কর্মচারী (প্রাথমিক এবং মাধ্যমিক) কয়েক হাজার এসপ্ল্যানেড ইস্টে সমবেত হয়েছেন। দীর্ঘদিন ধরে ৬৫ বছর বয়সের যে দাবিতে তাঁরা আন্দোলন শুরু করেছেন সেই আন্দোলন গত কয়েকদিন ধরে অব্যাহত আছে। সারা বাংলার শিক্ষক এবং অশিক্ষক কর্মচারীরা আজকে রাজ্যের মুখ্যমন্ত্রী এবং শিক্ষামন্ত্রীর কাছে তাঁদের দাবিপত্র পেশ করতে এসেছেন।

আমি আপনার মাধ্যমে অনুরোধ করবো, মাননীয় মুখ্যমন্ত্রী তথা এখানকার শিক্ষা মন্ত্রী যেন ঐ সমাবেশে উপস্থিত হয়ে তাঁদের দাবিপত্র গ্রহণ করেন এবং শিক্ষকদের উদ্দেশ্যে তাঁদের যে ব্যবস্থা দীর্ঘদিন ধরে ৬৫ বছর বয়সের যে অর্জিত অধিকার সে অধিকার থেকে তারা বঞ্চিত হতে চলেছে সেই সম্পর্কে সুস্পষ্ট মতামত ব্যক্ত করেন, এই অনুরোধ আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

(ভয়েজ ফ্রর্ম দি কংগ্রেস-আই বেঞ্চ : আমরা এটা সমর্থন করছি।)

## MENTION CASES

**শ্রী সৌগত রায় :** স্যার, গতকাল আপনার অনুমতি নিয়ে মাননীয় সদস্য শ্রী ননীকর মহাশয় এই হাউসে ঘোষণা করেছিলেন যে, হাওড়া পৌর নির্বাচনে বি. জে. পি. কংগ্রেসের চেয়ে বেশি ভোট পেয়েছে। এটা ভুল তথ্য ছিল। মাননীয় ননীকর মহাশয়ের না জেনে এ কথা ঘোষণা করা উচিত হয় নি। এভাবে হাউসকে মিসলিড করা ঠিক নয়। আমি আশা করি আপনি এটা কারেকশন করার কথা বলবেন।

(গোলমাল)

**মিঃ স্পিকার :** মাননীয় সুমন্ত হীরা, মাননীয় সৌগত বাবু বলতে চাইছেন ইট ইজ মোর গ্লোরিয়াস বিটুইন সেকেণ্ড এন্ড থার্ড পজিসন। কেন থার্ড পজিসন করছেন ওনাকে এটা বললেন না?

**শ্রী দেবপ্রসার সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি এখানে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, গতকাল ভোর থেকে একেবারে অর্ধেক রাত্রি পর্যন্ত কলকাতা সহ রাজ্যের সর্বত্র ভয়াবহ লোডশেডিং হয়েছিল এবং এর ফলে কলকাতার ট্রাম এবং শহরতলীতে ট্রেণ বিপর্য্যস্ত হয়ে পড়ে। এই লোড-শেডিংয়ের দাপট থেকে হাসপাতালও রেহাই পায় নি। আনন্দবাজার পত্রিকাতে ৩ ঘন্টা লোডশেডিং ছিল আজকে কাগজে সর্বত্র তার ছবি বেরিয়েছে। এন. আর. এস. হাসপাতালে দীর্ঘক্ষণ লোডশেডিংয়ের ফলে খুবই অসুবিধা দেখা দিয়েছে। কলকাতার রাস্তায় আলো না জ্বলার ফলে যান চলাচলেও বিঘ্ন হয়েছে। হাওড়া সাব-ওয়েতে লোড শেডিং হওয়ায় মারাত্মক অবস্থা হয়েছিল। আমরা আশা করেছিলাম যে এই রকম লোডশেডিং হয়ে গেল বিদ্যুৎ মন্ত্রী আজকে হাউসে উপস্থিত থেকে এর একটা সঙ্গত কৈফিয়ত দেবেন। আমি দাবি করছি মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয় হাউসে উপস্থিত হয়ে এর একটা কৈফিয়ত দিন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পিকার মহাশয়, আপনি দেখেছেন যেখানে ভারতবর্ষের সাম্প্রদায়িক স্থায়িত্ব অব্যাহত রাখার জন্য কেন্দ্রীয় সরকার কোনও এক শঙ্করাচার্যকে গ্রেপ্তার করলেন, এবং আমরা আশ্চর্য হচ্ছি পশ্চিমবঙ্গ থেকে অনেকেই বজরংবলীর দলে নেমে পড়েছেন। আমরা আশ্চর্য হচ্ছি কংগ্রেসের মধ্যেও বহু মৌলবাদী কিভাবে কাজ করছে। ওদের মিছিল এবং পথসভায় মাননীয় দেওকী নন্দন পোদ্দার, শ্রী সুব্রত মুখার্জি মহাশয়ও নেমে পড়েছেন। স্পিকার মহাশয় ভয়ানক সর্বনাশের কথা পশ্চিমবঙ্গের রাজনৈতিক দলগুলির একটা ঐতিহ্য আছে এবং এখানে বজরংবলীদের স্থান নেই। দেখা যাচ্ছে কংগ্রেসের লোকেরা

জনসাধারণের মধ্যে ঢুকতে না পেরে বজরংবলী হয়ে মানুষের মধ্যে ঢোকার চেষ্টা করছেন। কংগ্রেসের মধ্যে এমন লোক রয়েছে কেউ হিন্দু সাম্প্রদায়িকতাবাদে আবার কেউ ইসলাম সাম্প্রদায়িকতাবাদে সমর্থন করে যাচ্ছেন, এই রকম হত্রভঙ্গ অবস্থা হয়েছে। এই হচ্ছে অবস্থা। তারা পরিকল্পিতভাবে চেষ্টা করছেন যাতে পশ্চিমবঙ্গে একটা ভয়ঙ্কর পরিস্থিতি সৃষ্টি করা যায়। আমি ইতিমধ্যে দেখেছি, কেন্দ্রীয় সরকার রাজ্যগুলিকে হুশিয়ার করে দিয়ে বলেছেন যে, সর্বত্র সাম্প্রদায়িক হাঙ্গামা বাধাবার চেষ্টা হচ্ছে। তার সবচেয়ে বড় প্রমান হচ্ছে ..........

(নয়েজ অ্যাণ্ড ইন্টারাপশন)

[2-10 – 2-20 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যা বলছেন সেটা পাগলের প্রলাপ। ঘটনা সেরকম ঘটেনি। এতে ধর্মের কোনও ব্যাপার নেই। জয়ন্তবাবু যা বললেন, বাস্তবের সঙ্গে তার কোনও মিল নেই। কোথা থেকে পেলেন এসব জানি না। যেভাবে উনি 'বজরংবলী' বলছেন সেটা রুচিহীন কথাবার্তা। মৌলবাদীদের কোনও পার্ট নেই সেখানে সেটা শান্তিপূর্ণভাবেই হয়েছে। বিশ্ব হিন্দু পরিষদ-এইভাবে হয়নি। বন্ধটা নাগরিকরাই করেছেন একটি বিশেষ দাবির ভিত্তিতে। বিনা বিচারে আটকের বিরুদ্ধে সেটা হয়েছে, হিন্দু বলে বা মুসলিম বলে তা হয়নি। আজকে এইভাবে যদি শাহী ইমামকে গ্রেপ্তার করা হয় তাহলে তার প্রতিবাদে যদি মিছিল বের হয় তাতেও আমি থাকবো। দ্বারকার শঙ্করচার্যকে বিনা বিচারে গ্রেপ্তার করেছেন উত্তর প্রদেশ সরকার এবং তার প্রতিবাদে বড়বাজার বন্ধ হয়েছে। পশ্চিমবঙ্গে এবং ভারতবর্ষের অন্যান্য জায়গায়ও বন্ধ হয়েছে। আমরা বিনা বিচারে আটকের বিরুদ্ধে প্রতিবাদ করেছি। শঙ্করাচার্যকে কিছু লোক বিশ্বাস করেন এবং সেই বিশ্বাস রাখার কাজটা শান্তিপূর্ণভাবে হচ্ছে, কি হচ্ছে না সেটাই দেখা দরকার। আর মিছিল করে তাঁরা যদি কাটরার বড় মসজিদের কাছে যেতেন তাহলেও কথা ছিল। কাজেই এই ধরণের আপত্তিকর কথা না বলাই ভাল। গতকাল অত্যন্ত শান্তিপূর্ণভাবে বন্ধ পালিত হয়েছে। কাজেই এইসব রুচিহীন কথাবার্তা বলা ঠিক নয়, কারণ যত বেশি রুচিহীন কথাবার্তা বলবেন মৌলবাদীরা ততবেশি আস্কারা পাবে। এই কিছুদিন আগে একটি দীর্ঘদিনের মন্দির যখন মেয়র ভেঙ্গে দিয়েছিলেন সেখানেও আমি এবং সুদীপ ব্যানার্জি গিয়েছিলাম এবং তার জন্যও বামফ্রন্টের পক্ষ থেকে আপত্তি জানানো হয়েছিল। কিন্তু দীর্ঘদিনের যেসব মন্দির রয়েছে সেগুলো থাক, নতুন মন্দির হলে সেগুলো তুলে দিন। সেখানে ঐ ৩৫-৪০ বছরের পুরনো মন্দিরটি ভাঙ্গার কি দরকার ছিল? স্বভাবতই নাম করে জয়ন্তবাবু যা বলেছেন, দেওকিদার নাম করে যা বলেছেন, সেটা এক্সপাঞ্জ করুন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রসঙ্গ নিয়ে জয়ন্তবাবু বা সুব্রতবাবু আলোচনা করলেন বা কারা কালকে বড়বাজার বন্ধ ডেকেছিলেন সেটা আমার বলবার বিষয় নয়। আমার বক্তব্য হল, শঙ্করাচার্য যে কাজ করতে চাইছেন সে ব্যাপারে উত্তর প্রদেশ সরকার মনে করেছিলেন যে, সেটা ঠিক হচ্ছে না। লোকসভায় দাঁড়িয়ে বামপন্থী দল, জনতা পার্টি এবং কংগ্রেস (আই) দল উত্তর প্রদেশ সরকারের এই সাহসী কাজের প্রশংসা করেছেন। ধর্মের নামে মানুষের মধ্যে বিভেদ তৈরি করার একটা কাজ যেই করুক না কেন, উত্তর প্রদেশের সরকার এই ক্ষেত্রে একটা বলিষ্ঠ ভূমিকা নিয়েছেন। এটা আমাদের বামফ্রন্টের বক্তব্য

শুধু নয়, এই কথা জাতীয় কংগ্রেসের যিনি প্রধান রাজীব গান্ধী, তিনিও এই বক্তব্য রেখেছেন। আমার বক্তব্য হচ্ছে, যেখানে রাজীব গান্ধী এটাকে সমর্থন করেছেন, সেখানে এখানকার দু'জন কংগ্রেস এম. এল. এ. ওখানে চলে গেলেন, একসাথে প্রতিবাদ করলেন। এই ভাবেই তো কংগ্রেস দল এই জায়গায় গেছে। আপনাদের নেতারা এক কথা বলছেন, আর আপনারা অন্য এক কাজ করছেন। যাইহোক, প্রশ্নটা হচ্ছে এই যে, যে কাজ করতে ওখানে ওঁরা গিয়েছিলেন আর আপনারা সেই কাজে সমর্থন করতে গিয়েছিলেন কিনা? আপনি এখানে দাঁড়িয়ে খোলাখুলি বলুন, ওখানে বাবরি মসজিদ ভেঙে রাম জন্মভূমি হোক এই কথা আপনি বলেন কিনা? আপনার দল কিন্তু এইকথা বলেনা। এই কথা বলছি এই জন্য যে এই কাজ করতে গিয়ে একজন গ্রেপ্তার হলেন এবং তারজন্য এখানে বন্ধ পালন করা হলো আর সেই বন্ধে আপনি এবং আর একজন বিধায়ক সমর্থন করতে চলে গেলেন। আমি এই ক্ষেত্রে খুব সহানুভূতির সঙ্গে সৌগতবাবুর বিষয়টি বিবেচনা করতে চাই। তিনি ধর্ম-নিরপেক্ষতার কথা বলতে গিয়ে লাঞ্ছিত হয়েছিলেন। সৌগতবাবু, আপনি বলুন, আমরা সেদিনের সেই লাঞ্ছনার ব্যাপারে সবাই মিলে উদ্বেগ প্রকাশ করেছিলাম—আপনার দলের যাঁরা সেদিন ওখানে দাঁড়িয়ে আপনাকে লাঞ্ছিত করেছিলেন, রাম জন্মভূমি পুনরুদ্ধার সমিতি এবং বড় বাজার ব্যবসায়ী সমিতির সাথে আপনাদের দলের লোক আপনাকে লাঞ্ছিত করেছিল, এই জিনিস যদি আপনার দলের লোক করে তাহলে আপনি দলকে ঠেকাবেন কি করে? তারা যদি ভোটের আশায় ঐ প্রতিবাদকারী লোকেদের সাথে মিলে বন্ধ সমর্থন করেন তাহলে আপনি তাকে কি করে রুখবেন? এই জিনিস নতুন কিছু নয় আপনাদেরই দলের আর একজন বিধায়ক সতীপূজায় অংশগ্রহণ করেছিলেন এবং ইতিমধ্যে তিনি অধীকৃত হয়েছেন। সেই একই জায়গায় দাঁড়িয়ে আবার ওই কাজ আপনারা করেছেন। মুখে ধর্মনিরপেক্ষতার কথা বলবেন আর শঙ্করাচার্য্যের গ্রেপ্তারের বিরুদ্ধে প্রতিবাদ করবেন, সবার আগে গিয়ে মিছিল করবেন, এর পরে আর ধর্মনিরপেক্ষতার কথা বলবেন না। সৌগতবাবুর সঙ্গে আর এক টেবিলে বসবেন না। তিনি অন্তত একটা জায়গায় দাঁড়িয়ে ধর্মনিরপেক্ষতার কথা বলতে পেরেছেন। সুব্রতবাবু আপনার মতো রাজনীতিকের জন্য করুণা হয়। আপনি পশ্চিমবাংলার রাজনীতির কলঙ্ক। আপনি ভোট পাবার জন্য হিন্দু সাম্প্রদায়িক শক্তির সাথে মিছিল করেছেন। আপনার মতো কলঙ্ক পশ্চিমবাংলার রাজনীতি থেকে যত তাড়াতাড়ি শেষ হয় ততই মঙ্গল। আমি এই সুযোগে সৌগতবাবুকে অভিনন্দন জানাই, কারণ তিনি সাহস করে অন্তত নিজের দলের কথা মাথায় রেখে ধর্ম-নিরপেক্ষতার কথা বলেছেন।

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, অন এ পার্সোন্যাল এক্সপ্লানেশন। স্যার, আমি ওঁর কথার একটু ব্যাখ্যা করে দিই। সতীপূজার মধ্যে কোনটাকে আমরা সমর্থন করি সেটা আপনি একটু জানুন। কিছুই তো জানবেন না, লেখাপড়া করবেন না, শুনুন, আপনি এখানে সবে এসেছেন। অনেককিছুই জানেন না। সতীদাহ বলে যেটা প্রচার করা হয় তার বিরুদ্ধে প্রতিবাদ না করার কোনও কারণ নেই। কিন্তু সতীপূজাটা আমরা পশ্চিমবঙ্গের মানুষও করে থাকি—যেমন, দুর্গা সতী, বেহুলা সতী। এই রকম ৪টি সতী পূজা ছাড়া ৫জনের পূজা হয় না। এসব তো আপনি জানেন না, এগুলো আপনার মার্ক্সবাদে নেই। আন্তর্জাতিক ক্ষেত্রে মার্ক্সবাদ উঠে চলে যাচ্ছে আর আপনারা এখানে সেই মার্ক্সবাদ করছেন। যাইহোক, শুনুন, আমরা যেটা করি

সেটা জনগণকে সঙ্গে নিয়েই করি।

[2-20 - 2-30 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে এই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সারা ভারতবর্ষে পেট্রোলিয়াম শিল্পের সঙ্গে যুক্ত কর্মচারী এবং টেকনিক্যাল স্টাফরা আজকে তাদের ন্যায়সঙ্গত দাবি-দাওয়া নিয়ে আন্দোলন শুরু করেছেন। আমি দেখলাম প্রভাতি সংবাদপত্রে বেরিয়েছে কেন্দ্রের বামফ্রন্টের বন্ধু সরকার, কেন্দ্রের মোর্চা সরকার এই স্ট্রাইক বানচাল করার জন্যে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে 'এসমা' চালু করেছেন এদের বিরুদ্ধে, যাতে করে কর্মচারীরা তাদের ন্যয়সঙ্গত দাবি-দাওয়া নিয়ে আন্দোলন না করতে পারেন। আমার প্রশ্ন এই সরকার এই বিষয়ে নীরব কেন এবং আমাদের মুখ্যমন্ত্রী সব জেনেও নীরব কেন? আমরা জানি বামফ্রন্ট সরকার বিশেষ করে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি শ্রমিক দরদী। এককালে আপনারাই কেন্দ্রীয় সরকারের আনীত এই 'এসমার' তীব্র সমালোচনা করেছিলেন। আজকে এই সি পি এম নীরব কেন? আজকে এই সভা থেকে সর্বদলীয় ভাবে একটা প্রস্তাব নেওয়া হোক যাতে এটা বন্ধ করা হয়।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় স্পিকার মহাশয়, বিগত কেন্দ্রীয় সরকার কতগুলি কালাকানুন পেশ করেছিলেন শ্রমিকদের বিরুদ্ধে। শ্রমিকদের বিরুদ্ধে এই বিল পাশ করার জন্যে আমরা প্রতিবাদ করেছিলাম। রাষ্ট্রীয় মোর্চা সরকারও তৈল শিল্পের সঙ্গে যুক্ত যেসব ইঞ্জিনিয়ার, অফিসার ধর্মঘট করেছেন, তাদের সেই ধর্মঘট ভাঙ্গার জন্য ওই 'এসমা' আইন চালু করেছেন। কংগ্রেসিরা যে আইন তৈরি করেছিল অত্যন্ত দুঃখের বিষয় আজকে তারাও সেই আইন অনুসরণ করেছেন। কিন্তু সৌভাগ্যের বিষয় যে, লোকসভার সদস্যরা এতে কেন্দ্রীয় পেট্রোলিয়াম মন্ত্রী গুরুপদ স্বামীকে অনুরোধ করেন এবং তিনি আশ্বাস দিয়েছেন যে এই আইনটা ধর্মঘটকে ভাঙ্গবার জন্য করা হয়েছে। তবে অত্যাবশ্যকীয় দ্রব্য সরবরাহের ক্ষেত্রে এই আইন প্রয়োগ করবেন। তথাপি আমি মনে করি এর প্রতিবাদ করা দরকার। আমরা রাষ্ট্রীয় মোর্চাকে সমর্থন করি ঠিকই কিন্তু কেন্দ্রীয় সরকার যদি অধিকারে হস্তক্ষেপ করে তাহলে আমরা তার প্রতিবাদ করবোই। আমরা জানি কিছু প্রতিক্রিয়াশীল দল তারা চক্রান্ত করছে এই আন্দোলনকে ভাঙ্গার জন্যে। কিন্তু আমরা অত্যন্ত খুশী এবং আনন্দিত যে, কেন্দ্রীয় শ্রমমন্ত্রী রাম বিলাশ পাশোয়ান কংগ্রেসি আমলে যে শিল্প বিরোধের কুখ্যাত আইন লোকসভায় আনার চেষ্টা করেছিলেন এবং রাজ্য সভায় এনেছিলেন, সেই আইনকে বর্তমানে কেন্দ্রীয় শ্রমিকদের বিরোধী বিল বলে প্রত্যাহার করে নিয়েছেন। কিন্তু তা সত্ত্বেও তেল শিল্পের সঙ্গে যুক্ত যেসব ইঞ্জিনিয়র এবং অফিসাররা ধর্মঘট করছেন তাদের ধর্মঘট ভাঙ্গার জন্য যে পদক্ষেপ নেওয়ার কথা হচ্ছে তার প্রতিবাদ আমাদের করতেই হবে।

**শ্রী মান্নান হোসেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং নগর উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলা অনেক পুরনো, এখানে ১ লক্ষের বেশি মানুষ বাস করে। মাননীয় মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ের জায়গা। তিনি বহরমপুরের লোক। নির্বাচনের আগে তাঁকে প্রশ্ন করেছিলাম যে, এই বহরমপুরে সওদা থেকে গুড়াবাজার যেটি একমাত্র মূল রাস্তা, সেই রাস্তাটি অত্যন্ত ছোট, সেই রাস্তা তৈরি করার জন্য সুপারিশ

করেছিলাম। রাস্তাটিতে সকাল দশটার পর থেকে যানজটে ভর্তি হয়ে যায়। মাননীয় মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়কে বহুবার প্রশ্ন করেছিলাম যে এই বাইপাস রাস্তাটি করার জন্য এবং তিনিও আশ্বাস দিয়েছিলেন যে ওই বাই পাস রাস্তাটি স্থাপন করা হবে। কিন্তু এই প্রশ্নোত্তর দেওয়া সত্ত্বেও বহরমপুরের রাস্তাটি তৈরি হয় নি এবং যে অসুবিধা ছিল তা থাকছেই। আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং নগর উন্নয়ন মন্ত্রীকে অনুরোধ করছি ওই বাই পাসের রাস্তাটি যাতে হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী সুধন রাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিস্তার সেচ প্রকল্প ভারতের যতগুলি জাতীয় প্রকল্প হয়েছে তার মধ্যে অন্যতম। এই সেচ প্রকল্পকে কার্যে রূপায়িত করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বারবার অর্থ চেয়েও আজ পর্যন্ত পাওয়া গিয়েছে মাত্র ৫ কোটি টাকা। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার নিজস্ব উদ্যোগে এই প্রকল্প রূপায়িত করার চেষ্টা করছেন এটা যে প্রশংসনীয় উদ্যোগ এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু ইতিমধ্যে তিস্তার বামতীরে খাল খননের জন্য যে প্রকল্প রচিত হয়েছে সেখান থেকে ৬ কি. মি. খাল খনন করতে হবে রিজার্ভ ফরেস্টের শালবনের ভিতর দিয়ে, কিন্তু সেখানে করার জন্য কেন্দ্রীয় সরকারের বা সেন্ট্রাল গভর্নমেন্টের পারমিট পাওয়া যায় না। অথচ ডাউন স্ট্রিমের ১১ কি. মি. খালের মধ্যে ১১.৫ কি. মি.-র জন্য টেণ্ডার ক্যান্সেল করা হয়েছিল। আমরা পরবর্তীকালে দেখলাম সুপারিনটেনডিং ইঞ্জিনিয়র রিটায়ারমেন্টের আগে একটা ওয়ার্ক অর্ডার দিয়ে গেলেন, কিন্তু অসুবিধা হচ্ছে ঐ এলাকায় অনেকগুলি কৃষকের বাড়ি আছে সেগুলি সরাতে হবে, সেইজন্য এখন পর্যন্ত সমস্ত জমি অ্যাকুইজিশন হয়নি। অথচ খাল খননের জন্য ওয়ার্ক অর্ডার দেওয়া হয়েছে। যেহেতু ৯ই মার্চ তারিখে ওয়ার্ক অর্ডার দেওয়া হয়েছে তার ফলে এখন কন্ট্রাকটাররা কম্পেনসেশন দাবি করছে, এর আগে কন্ট্রাক্টাররা মামলা করে ৬০ লক্ষ টাকা কম্পেনসেশন দাবি করে পেয়ে গিয়েছে। এই ভাবে বিপুল পরিমানে জনগনের অর্থের অপচয় হচ্ছে। ডাউন স্ট্রিমের খাল খনন হওয়ায় সেটা এক থেকে দেড় বছরের মধ্যে ভর্তি হয়ে যাবে। তখন আবার সেটার জন্য এক্সকাভেশনের দরকার হবে। এই ব্যাপারটি আমি মাননীয় সেচ মন্ত্রীর ও সেচ দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাম্প্রদায়িক সম্প্রীতি নিয়ে দেশের যে পরিস্থিতি উদ্ভব হয়েছে তা নিয়ে আমাদের বিধানসভার মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস এবং অন্যান্য সদস্যরা বক্তব্য রেখেছেন। আমি আপনাদেরকে এই বিষয়ে অত্যন্ত গুরুত্বপূর্ণভাবে বিবেচনা করার জন্য বলব। সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট হয়ে গিয়েছে লোকসভা নির্বাচনের সময়, মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি নিজেদের ভোটের জন্য যেখানে মুসলিম এলাকা সেখানে গিয়ে বলেছে বাবরি মাসজিদ নিয়ে, যেখানে মন্দিরের কথা উঠেছে সেখানে গিয়ে বলেছে রাজীব গান্ধী শিলানাস করতে দেয়নি। তার চেয়েও বড় কথা কালকে সমুদ্র গড়ে মুখ্যমন্ত্রী সভা করেছেন সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করার জন্য সাম্প্রদায়িকতার বিরুদ্ধে। কিন্তু দুঃখের বিষয় মুখ্যমন্ত্রী আজও কিন্তু সেখানে বি. জে. পি. যে সাম্প্রদায়িক দল এটা কিন্তু বলছেন না। আজকে সাম্প্রদায়িক সম্প্রীতির নামে মিটিং করে নিজের সরকারের গুনগান করে যারা সাম্প্রদায়িকতা ছড়াচ্ছে তাদের চিহ্নিত করে সমর্থন করে, কেন্দ্রের বন্ধু সরকারকে বাঁচি[illegible] রাখা হয়েছে। আজকে বি. জে. পি.-র সঙ্গে যখন বন্ধুপ্রাণ সম্পর্ক তাদের আছে, সুতরাং

সাম্প্রদায়িক সম্প্রীতির জন্য যদি গ্রেপ্তার করতে হয় তাহলে মুখ্যমন্ত্রীকে গ্রেপ্তার করতে হয়।

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা মে ডেতে আমাদের বন্ধু সরকারের কাছ থেকে একটা উপহার পেয়েছি। গমের দাম ৩৩ পয়সা বেড়েছে। আবার দেখলাম আজকের কাগজে যে কথা মানস ভূঁইয়া মহাশয় বললেন, আমিও বলছি যে অয়েল ম্যানরা একটা ধর্মঘট করতে চলেছে, যারা অয়েল ম্যান সেই শিল্পে কাজ করে তাদের বিরুদ্ধে আজকে আমাদের বন্ধু সরকার কি রকমের বন্ধু সরকার বুঝতে পারছি না—এসমা প্রয়োগ করেছে। যখন কংগ্রেস পক্ষ থেকে প্রথম এসমা করেছিল তখন বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আমাদের মুখ্যমন্ত্রী ঘোষণা করেছিলেন যে আমরা এই পশ্চিমবঙ্গে এসমা চালু হতে দেব না। এবারেও আমরা চাই, যে বামফ্রন্টের পক্ষ থেকে ঘোষণা করা হোক কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী এর বিরুদ্ধে কিছু বললেন না। যে এই এসমা যদি পশ্চিমবাংলায় চালু করতে চায় তা আমরা কিছুতেই হতে দেবো না। আজকে এই কথা আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি যে বন্ধু সরকারের বিরুদ্ধে যদি প্রয়োজন হয় তাহলে আমরা আন্দোলন করবো যেমন যখন জিনিসপত্রের দাম বাড়াতে আমরা সারা ভারতবর্ষ জুড়ে আন্দোলন করেছি। আজকে এসমার বিরুদ্ধে আমরা ঠিক করেছি আমাদের সংগঠনের পক্ষ থেকে ঐক্যবদ্ধ ভাবে লড়তে হবে। ইউ. টি. ইউ. সির পক্ষ থেকে, সিটুর পক্ষ থেকে আমরা ঠিক করেছি যে এর বিরুদ্ধে, এসমার বিরুদ্ধে, বন্ধু সরকারের বিরুদ্ধে ঐক্যবদ্ধভাবে আন্দোলোন করবো।

[2-30 – 2-40 P.M.]

**শ্রী তুহিন সামন্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উচ্চশিক্ষা দপ্তরের মন্ত্রী জ্যোতিবাবুর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কয়েকদিন আগেও বলেছি যে তিনি অনেকগুলি দপ্তরের ভারে ভারাক্রান্ত। উচ্চশিক্ষা দপ্তর না দেখতে পারার ফলে উচ্চশিক্ষা দপ্তরে নৈরাজ্য চলছে। এর একটা প্রকৃষ্ট উদাহরণ দিই। দক্ষিণ বাঁকুড়ার খাতরা মহা-বিদ্যালয়, এই কলেজটিকে অনেক কষ্টে করা হয়েছে। কিন্তু রিসেন্ট মাস ২/৩ হলো, এই কলেজে একটা গভর্নিং বডি আছে, এই গভর্নিং বডিকে দখল করবার জন্য একটা ইস্যু করা হয়। সেখানে কিছু ক্যাজুয়াল কর্মীকে ডি.ও. বলেন যে আপনাদের স্থায়ীকরণ করা হবে। রাইটার্স বিল্ডিং থেকে কয়েকজনের নাম যায়, তাঁরা রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত। স্থায়ীকরণের পর আমরা দেখতে পাচ্ছি ডি. ওয়াই. এফ. আই. এর ছেলেরা কলেজ চত্বরে ঢুকে, প্রফেসারদের অসম্মান করতে শুরু করে। উচ্চশিক্ষা ক্ষেত্রে একটা নৈরাজ্যের অবস্থা সৃস্টি হয়েছে। প্রণব হাজরা গভর্নিং বডি থেকে পদত্যাগ করেছেন। কলেজ কর্তৃপক্ষ এস. ডি. ও. থেকে শুরু করে পুলিশ অফিসারদের সাহায্য নেন, তাঁরা থানায় ডায়েরি করেন। এই ব্যাপারে আমি কুখ্যাত সমাজবিরোধীদের গ্রেপ্তারের দাবি জানাচ্ছি। শিক্ষাক্ষেত্রে এই রকম একটা নৈরাজ্য চলছে।

**শ্রী ক্ষিতিরঞ্জন মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ, পূর্ত ও সুন্দরবন উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সুন্দরবন এলাকার উত্তরাংশে হাড়োয়া, মিনাখাঁ, সন্দেশখালি এলাকা কলকাতা ও উত্তর বসিরহাট ২৪ পরগনার সদর বারাসাত থেকে বেশি দূরে নয়। কিন্তু বিদ্যাধরী নদী, তার শাখা-প্রশাখা কলকাতা ও শহরতলীর নিকাশি খালগুলো দ্বারা বিচ্ছিন্ন ও যোগাযোগ ব্যবস্থা অত্যন্ত শোচনীয় ও অবহেলিত

দীর্ঘদিন ধরে। শ্রম ও আয়াস সাধ্য। এমন অবস্থায় বিদ্যাধরীর উপর বোয়ালঘাটা, হাড়োয়া, মালঞ্চ, বুড়ি নদীর উপর স্লুইস গেট এবং কৃষ্ণপুর খাল বা ভাঙ্গড় কাটা খালের সুখের লক গেট এর উপর সেতু হলে যোগাযোগের অত্যন্ত সুবিধা হয়—যেদিকেই যাওয়া যাক অন্তত গড়ে ৩০/৪০ কিলোমিটার পথ বাঁচে, সময় ও বাঁচে। এই ব্যাপারে উক্ত দপ্তরগুলির ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় স্পিকার মহাশয়, আমার কাছে একটা সংবাদপত্র আছে, যার নাম যুগের ডাক, এখানে দুটো ক্যাপশন দেওয়া আছে। সদন প্রশাসক মন্ত্রীর নাম ভাঙ্গাচ্ছেন আর দু খানা গাড়ি, বাগান বাড়ি। তথ্য ও সংস্কৃতি দপ্তরের একজন আধিকারিক আছেন, যাঁকে নিয়ে একটা ছড়া মুখে মুখে ঘুরতো যে সরকারি গাড়ি বাগান বাড়ি। স্যার এই সংবাদপত্রে তথ্য দপ্তর সম্বন্ধে কিছু সুনির্দিষ্ট অভিযোগ তোলা হয়েছে, ফলে এই দপ্তর গত ১ বছর ধরে বিজ্ঞাপন দেওয়া বন্ধ করে দিয়েছে। তথ্য দপ্তরের মন্ত্রী জানেন, সরকারি গাড়ি সল্ট লেকে অভিসারে যায়। এই সংবাদপত্র নানা রকম সংবাদ প্রকাশ করবার চেষ্টা করেছেন। ১৯৮৮ সালের মে মাস থেকে সরকারি বিজ্ঞাপন দেওয়া বিনা নোটিসে বন্ধ করে দিয়েছে। যেহেতু তথ্য দপ্তরের বিরুদ্ধে কিছু কথা লেখা আছে। আমাদের কথা বড় বড় সংবাদপত্রে বিজ্ঞাপন না দেওয়া সম্পর্কে আমরা আলোচনা করি, কিন্তু ছোট সংবাদপত্রের আজ নাভিশ্বাস উঠছে। এরা যদি জেলায় জেলায় সরকারের ও সি. পি. এমের তাবেদারি না করে তাহলে বিজ্ঞাপন থেকে তাদের বঞ্চিত করা হচ্ছে। আমি স্যার দাবি করছি, সরকারি বিজ্ঞাপন দেওয়ার ক্ষেত্রে এই হাউসের মধ্যে দাঁড়িয়ে সরকারের একটা স্পষ্ট নীতি ঘোষণা করা উচিত। কারণ মন্ত্রীর লোকজনের মর্জিমাফিক সরকারি বিজ্ঞাপন কখনো নির্ভরশীল হতে পারে না। গণশক্তি পত্রিকা পাঁচগুণ বেশি বিজ্ঞাপন পাবে। স্টেট্সম্যানের সঙ্গে তুলনা করে, আনন্দবাজার-এর সঙ্গে তুলনা করে গণশক্তি সমান বিজ্ঞাপন পাবে, এটা চলতে পারে না। স্যার, তাই আমি দাবি করছি, তথ্য দপ্তর থেকে বিজ্ঞাপন দেওয়ার সুস্পষ্ট একটা নীতি ঘোষণা করা হোক।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সরকারের যে প্রতিশ্রুতি সেই প্রতিশ্রুতি অনিয়ম এবং বিভিন্ন বিভাগে ও প্রশাসনে যে অনিয়ম চলছে এটা বামফ্রন্টের নীতি বিরুদ্ধ ও অত্যন্ত দুর্ভাগ্যজনক। আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে আবেদন করছি, বন বিভাগের কিছু কর্মচারী যারা দীর্ঘ ৭-৮ বছর ধরে কাজকর্ম করছেন, তাঁদের ছাটাই করা হবে বলে নোটিশ দেওয়া হয়েছে। জলপাইগুড়ি জেলার কিছু ডিভিশনে এই জিনিসটা আমরা লক্ষ্য করছি। দীর্ঘদিন মাষ্টারমশাইরা ৬৫ বছর চাকরির সুযোগ পাচ্ছেন, কিন্তু বর্তমানে সেটা ৬০ বছর করা হচ্ছে। কিন্তু বামফ্রন্ট সরকারের প্রতিশ্রুতি ছিল, তারা অর্জিত অধিকার রক্ষা করবে এবং সাম্প্রসারণ করবে। কিন্তু প্রকৃতপক্ষে হরণের চেষ্টা করা হচ্ছে, তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং শিক্ষামন্ত্রীর কাছে জানাচ্ছি, যাতে বামফ্রন্ট সরকারের প্রতিশ্রুতি রক্ষা হয় এবং শিক্ষকরা যাতে ৬৫ বছরের চাকরির সুযোগ পায় সেটা দেখবেন।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভয়াবহ লোডশেডিংয়ের জন্য পশ্চিমবাংলার জনগণ এক চরম দুর্বিসহ অবস্থার মধ্যে কাটাচ্ছেন। আপনি জানেন এই লোডশেডিং-এর জন্য হাওড়ার সাবওয়ে, ট্রাম এবং হাসপাতালে অপারেশন বন্ধ হয়ে যাচ্ছে। ঠিক এই অবস্থায়

হাওড়ায় নতুন করে একটা সমস্যা দেখা দিয়েছে, হাওড়ায় গত কয়েক মাস যাবৎ ট্রান্সফর্মার বিস্ফোরণ হচ্ছে এবং আপনি দেখেছেন যে সংবাদপত্রে খবর বেরিয়েছিল যে ট্রান্সফর্মার বিস্ফোরনে কয়েকজন মারা গিয়েছে। গত পরশু দিনও একটা ট্রান্সফর্মার বিস্ফোরণ ঘটেছে। একদিকে লোডশেডিং-এর দাপট ও অন্যদিকে ট্রান্সফর্মার বিস্ফোরণ। স্যার হাওড়ার এত বেশি লোডশেডিং হচ্ছে, যে আলো নেই বললেই চলে। বিদ্যুৎমন্ত্রীকে তো দেখাই যায় না, কালকে ১০ মিনিটের জন্য তার মুখ টি. ভি. তে দেখা গিয়েছিল, সুইচ অন্ করছে। বিদ্যুৎ সমস্যা পশ্চিমবাংলায় কি অবস্থায় গিয়েছে, সেটা বলার জন্য বিদ্যুৎমন্ত্রীকে অনুরোধ করছি। তা নাহলে জ্যোতিবাবুর উচিত এই অপদার্থ মন্ত্রীর হাত থেকে দপ্তর কেড়ে নেওয়া। আমি এই হাউসে দাঁড়িয়ে বলব বিদ্যুৎ অবস্থা আজ অত্যন্ত খারাপ অবস্থায় গিয়ে পৌচেছে।

**শ্রী জাহাঙ্গীর করিম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই সেশনে আমরা লক্ষ্য করছি, বিরোধী পক্ষের সদস্যরা কেন্দ্রীয় সরকারকে বন্ধু সরকার বলছে এবং বলছে পশ্চিমবঙ্গ সরকারের বন্ধু সরকার হচ্ছে কেন্দ্রীয় সরকার—এই রকম কথা তারা বলছে। আমরা কোনও সরকারের তোষামোদ করার জন্য বন্ধু সরকার বলছি না, পশ্চিমবঙ্গের জনগণের স্বার্থে হলদিয়া, বক্রেশ্বরের মতো গুরুত্বপূর্ণ প্রকল্পের জন্য বন্ধু সরকার বলছি। আমরা বলছি পশ্চিমবঙ্গের কয়েকজন অসাধু ব্যবসায়ী নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের দাম ক্রমান্বয়ে বৃদ্ধি ঘটাচ্ছে, মাননীয় মুখ্যমন্ত্রীর সহযোগিতায় কেন্দ্রীয় সরকারকে এই ব্যাপারে একটা কঠোর ব্যবস্থা গ্রহণ করার জন্য বলুন যাতে করে নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের মূল্য বৃদ্ধি রোধ করা যেতে পারে।

[2-40 – 2-50 P.M.]

**শ্রী সুশান্ত ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ে পশ্চিমবঙ্গ সরকারের বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগেও গত ২/৩ বছর ধরে বিষয়টা বিধান সভায় উত্থাপন করেছি যে আমাদের রাজ্যে রাণিগঞ্জ থেকে মেদিনীপুর পর্যন্ত যে রাজ্য সড়ক আছে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, সারা দক্ষিণ ভারতের সঙ্গে পশ্চিমবঙ্গের যোগাযোগ এই সড়ক রক্ষা করছে। যদি এটাকে জাতীয় সড়কে রূপান্তরিত না করা হয় তাহলে ভীষণ অসুবিধার সম্মুখীন হতে হবে। কারণ, এই সড়ক দিয়ে প্রতিদিন হাজার হাজার লরি, বাস যাতায়াত করছে। আমি জানতে পারলাম দিল্লী থেকে একটা সার্ভে টিম এসেছিল, সেই সার্ভে টিমের রিপোর্টটি আমরা এখনও জানতে পারিনি। এটাকে জাতীয় সড়কে রূপান্তরিত করার জন্য মন্ত্রী মহাশয় প্রয়োজনীয় পদক্ষেপ নিন এই আবেদন জানাচ্ছি।

**শ্রী জয়কেশ মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মারফত মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। শিয়ালদহ-ডানকুনি, হাওড়া-ডানকুনি দিয়ে যে রেল গাড়ি চলে তার যাত্রীরা দারুনভাবে বিক্ষুব্ধ এবং যে কোনও সময়ে একটা বিশৃঙ্খল অবস্থা দেখা দিতে পারে। তারা দীর্ঘকাল ধরে ট্রেন বাড়াবার জন্য বলছে এবং এই বিষয়ে অনেকবার দৃষ্টি আকর্ষণ করেছেন। আমি দু একটা উদাহরণ দিই। বিকালে দারুণ ভিড় হয় গাড়িতে, অথচ সেই সময় ৩-১৫ মিঃ থেকে ৫-১৫ মিঃ পর্যন্ত ২ ঘন্টা শিয়ালদহ থেকে কোনও গাড়ি যায় না। তারপর ৬-০৮ মিঃ থেকে ৭-২০ মিঃ পর্যন্ত কোনও ট্রেন নেই। ৭-২০ মিঃ থেকে ৮-

৩০ মিঃ পর্যন্ত কোনও ট্রেন নেই। ৮-৩০ মিঃ থেকে ১০-২০ মিঃ পর্যন্ত কোনও ট্রেন নেই। এমনি করে হাওড়া-বর্ধমান কর্ডে একই অবস্থা। যাত্রীরা বারে বারে দাবি করেছেন, বিভিন্ন রকমের ডেপুটেশন দিচ্ছে, মিটিং মিছিল করছেন, প্রস্তাব পাঠাচ্ছেন, কিন্তু কর্তৃপক্ষের কোনও সাড়া পাচ্ছেন না। ডি আর এম বলেছিলেন ট্রেন বাড়ানো যায় কিনা দেখবেন। কিন্তু আমাদের এম পি অমল দত্তকে বলে দিয়েছেন ট্রেন বাড়ানো যাবে না। অবস্থা খুব খারাপ, যেকোনও সময় বিশৃঙ্খলা দেখা দিতে পারে। মুখ্যমন্ত্রী এই বিষয় নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলুন, না হলে খুব খারাপ অবস্থা এসে যাবে।

**শ্রী নিতাইচরণ আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে হাওড়া জেলার বাগনান থানার বাইনান গ্রাম পঞ্চায়েতে যে উপ-স্বাস্থ্য কেন্দ্র আছে সেই উপ-স্বাস্থ্য কেন্দ্রের সমস্ত কোয়ার্টারগুলি লোকেরা জোর করে দখল করে দীর্ঘদিন যাবত রয়েছে এবং এই বিষয়ে বার বার বলেছি যে যারা জোর করে দখল করে রয়েছে তাদের সেই ঘর থেকে বের করে দেওয়া হোক। কিন্তু এখনও পর্যন্ত কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে জানাচ্ছি তিনি যেন এই বিষয়টা দেখে ঘরগুলি খালি করার ব্যবস্থা করেন। আর এই সমস্ত স্বাস্থ্য কেন্দ্র সংলগ্ন জায়গাগুলিও দখল করে আছে, সেগুলিও খালি করার ব্যবস্থা করুন এই আবেদন আমি তাঁর কাছে রাখছি।

**শ্রী রাজকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ই. এস. আই. স্কীমের মাধ্যমে যে সমস্ত শ্রমিক এবং তাদের পোষ্যরা চিকিৎসার সুযোগ পাচ্ছে তার আই. পি. সংখ্যা হচ্ছে বছরে ৯ লক্ষ ২০ হাজার এবং পোষ্যর সংখ্যা হচ্ছে ৪০ লক্ষ ৮৫ হাজার। এই বিরাট সংখ্যক শ্রমিক এবং পোষ্যর চিকিৎসার দায়িত্ব যাদের উপর ন্যস্ত আছে তাদের গাফিলতির কথা আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর কাছে তুলে ধরতে চাই। চিকিৎসার জন্য যুক্ত সার্ভিস ডিসপেনসারি ডাক্তার, প্যানেল ডাক্তার, ডাক্তার, নার্স, হসপিটালের অন্যান্য স্টাফরা কেউ'ই যথা সময়ে আসছে না। ডিসপেনসারি ডাক্তাররা সময় মতো আসছে না। ফলে চিকিৎসার কাজ খুবই ব্যাহত হচ্ছে। এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা নেবার জন্য আমি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় বলে আমি তাঁর দৃষ্টিতে আনছি। আপনি জানেন কুচবিহার শহরে রাজবাড়ি সংলগ্ন এলাকায় নতুন পল্লী আছে। এই নতুন পল্লীর পাট্টা নিয়ে দীর্ঘদিন ধরে আন্দোলন চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই নতুন পল্লী এলাকাটি আমার কেন্দ্রের মধ্যে পড়ে। মহারাজার যারা কর্মচারী ছিলেন—কুচবিহার স্টেট পশ্চিমবঙ্গের সঙ্গে মার্জ হয়ে যাবার পরে কর্মচারিদের টাকা পয়সা বাকি পড়ার জন্য মহারাজা নিজের কর্মচারিদের ঐ এলাকাটি রেজিস্ট্রি করে দেন। ওখানে ৪০০ পরিবার বাস করেন। বামফ্রন্ট সরকার আজ পর্যন্ত সেই জমিগুলির পাট্টা দেন নি। এই নিয়ে সেখানে আন্দোলন চলছে। এই জমিগুলি নিয়ে কুচবিহারের সাধারণ মানুষের মধ্যে প্রচণ্ড ক্ষোভ আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হঠাৎ সেদিন সেরিকালচার অফিসার সেখানে গিয়ে একজনের বসত-বাটী দখল করবার চেষ্টা করে। এই নিয়ে সেখানে প্রচণ্ড গণ্ডগোলের সৃষ্টি হয়। যাদের জমি, তারা এটা নিয়ে হাইকোর্টে যান এবং হাইকোর্ট থেকে ইনজাংশন জারি করা

হয়। আমার কথা হচ্ছে এই, দীর্ঘদিন ধরে এই জমিগুলি নিয়ে ৪০০ পরিবারের সঙ্গে বামফ্রন্ট সরকারের সংঘর্ষ চলছে। আমি মনে করি যে, কাউকে উচ্ছেদ করার নীতি বামফ্রন্ট সরকারের নয়। আমি তাই মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, এই পাট্টা নিয়ে দীর্ঘদিন ধরে একটা যে গোলযোগ চলছে তার অবসান কল্পে আপনি একটা ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, কেন্দ্রীয় সরকারের চাকরিতে যারা নিয়োগ হচ্ছে—এই রকম কিছু প্রার্থী চাকরিতে যোগদানের পূর্বে কিছু অসুবিধা হয়রানির সম্মুখীন হয়েছে। স্যার, আপনি নিজে'ও ভাল করেই জানেন এবং হাউসের মাননীয় সদস্যরা'ও জানেন যে, ভেরিফিকেশন রোল ফিল আপ করার সময় এম. পি., এম. এল. এ. গেজেটেড অফিসারদের সই করলেই চলত। ইদানীংকালে দেখা যাচ্ছে সেন্ট্রাল পাবলিক ওয়ার্কস ডিপার্টমেন্ট অনেক রকম শর্তের কথা বলছেন। সেখানে বলা হচ্ছে, Officer of the Superintending Engg. (Co-ord), Co-ordination Circle. No. 8/Co-ord OWL/102/90/1448 dt. 4.4.1990, Production of a Certificate of character in the enclosed form duly attasted by the District Magistrate, S.D.M.'s or their superiors along with their court seal therein. কোনও প্রার্থী যখন ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, এস. ডি. ও.র কাছে যাচ্ছে, তিনি তখন তাদের বলছেন এম. এল. এ., চেয়ারম্যানের সই নিয়ে আসুন। একটা ভেরিফিকেশন রোল ফিল আপ করার জন্য ক্যান্ডিডেটদের কয়েকবার করে ঘুরতে হচ্ছে। এটা কেন হচ্ছে আমি বুঝতে পারছি না। রাজ্যের ছেলেরা কি চাকরি পাবে না? তাদের কেন এই হয়রানির সম্মুখীন হতে হবে? স্যার, আপনি'ও বিধানসভার সদস্য, আপনার কেন্দ্রে নিশ্চয় আপনাকে'ও এই সমস্যা ফেস করতে হয়। আমি তাই এই ব্যাপারটি আপনাকে দেখবার জন্য অনুরোধ করছি এবং এই হয়রানি যাতে বন্ধ হয় সেই ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছি।

[2-50 – 3-30 P.M.] (including adjournment)

**শ্রী সুহৃদ বসুমল্লিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন গত বছর আমাদের এখান থেকে একটি অল পার্টি ডেলিগেশন দিল্লীতে গিয়েছিল আসানসোল শিল্পাঞ্চলে ধ্বস নিরসনের জন্য। কিন্তু স্যার, আমাদের কাছে সংবাদ আছে যে ইসকো কারখানা যে জমির উপর রয়েছে এবং সেখানে যে আধুনিকীকরণের কাজকর্ম শুরু হওয়ার কথা সেই ইসকো ফ্যাক্টরির ভেতরে কয়লা উত্তোলন করা হচ্ছে। সেখানে লং ওয়াল প্রজেক্ট ই. সি. এল. কর্তৃপক্ষ যেটা নিয়েছেন সেখানে আমাদের আশঙ্কা আসানসোল এবং তার পার্শ্ববর্তী শহরগুলি আগামী ৫ থেকে ১০ বছরের মধ্যে ধ্বসে পড়বে। সেখানে একটা ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হয়েছে। অবিলম্বে এই লং ওয়াল পদ্ধতিতে কয়লা উত্তোলন করার বিরুদ্ধে মাননীয় মন্ত্রী মহাশয় ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী সূর্য চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা জানি, আমাদের এই রাজ্যে বামফ্রন্ট সরকার রাজ্যের পিছিয়ে

পাড়া সম্প্রদায়ের মানুষদের জন্য অনেক কল্যাণমূলক কাজকর্ম করছেন। বিশেষ করে সেখানে তফসিলি আদিবাসী সম্প্রদায়ের মানুষদের লেখাপড়া, বসবাস এবং জীবনযাপনের ক্ষেত্রে গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি নজর দিয়েছেন। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বলব, তাদের পঠন-পাঠনের ক্ষেত্রে বাংলা হরফে অলচিকি ভাষায় যদি লেখাপড়ার ব্যবস্থা করা হয় তাহলে তাদের পক্ষে সুবিধা হবে। তাদের পক্ষ থেকে এই দাবিও উত্থাপন করা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, এই রাজ্যে যাতে আদিবাসী সম্প্রদায়ের মানুষদের শিক্ষার জন্য বাংলা হরফে অলচিকি ভাষার ব্যবস্থা করা হয় তারজন্য উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করুন।

## Programme for election of the Committees

**Mr. Speaker :** The programme of election to the (1) Public Accounts Committee (2) Committee on Estimates (3) Committee on Public Undertakings (4) Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes is as follows :

(a) Last date and hour for filing nomination by 3.00 p.m. on 10.5.90

(b) Scrutiny of nomination papers at 12.00 noon on 12.5.90

(c) Last date of withdrawal by 3.00 p.m. on 14.5.90

(d) Date of poll, if necessary, between 11.00 a.m. and 3.00 p.m. on 16.5.90

Members are requested to note the changes.

Now, Shri Gobinda Chandra Naskar.

## MENTION CASES

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন, মে মাস থেকে বিভিন্ন স্কুলে পঠন-পাঠন শুরু হয়েছে বা নতুন সেশন শুরু হয়েছে। কিন্তু স্যার, দুঃখের বিষয় হচ্ছে, কলেজস্ট্রিট পাড়াতে ছাত্র ছাত্রীদের নিউ সেশনের বইপত্র ঠিকমতোন পাওয়া যাচ্ছে না। বিশ্বস্তসূত্রে আমরা জানতে পেরেছি যে বুক বাইণ্ডার অ্যাসোসিয়েশনের সঙ্গে পাবলিশারদের গণ্ডগোল চলছে ফলে এই অবস্থার সৃষ্টি হয়েছে। বহু দূর দূরান্তর থেকে গার্জেনরা কলেজ স্ট্রিটে এসে তাদের ছেলেমেয়েদের জন্য ঠিকমতোন বইপত্র পাচ্ছেন না ফলে তাদের অসুবিধা হচ্ছে। বিশেষ করে লারনিং ইংলিশ বলে বইটি পাওয়া যাচ্ছে না। এই লারনিং ইংলিশ বইটি পাওয়া যাচ্ছে না অথচ তার নোট বই টি ৭০ টাকায় কালোবাজারে বিক্রি হচ্ছে। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় বলেছিলেন যে এই নোট বই-এর প্রয়োজন হবে না। মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আমার দাবি, অনতিবিলম্বে যাতে সমস্ত বইপত্র ছাত্রছাত্রীরা ঠিকমতোন কলেজস্ট্রীট থেকে সংগ্রহ করতে পারেন তার ব্যবস্থা করুন।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার

মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন যে আসানসোলে একটি টি. ভি. ট্রান্সমিশান সেন্টার রয়েছে এবং কংগ্রেসের সময় এই সেন্টারটি তৈরি হয়। এই সেন্টারটি তৈরি হবার ফলে আসানসোল এবং তার পাশের বাঁকুড়া, বীরভূম, পুরুলিয়ার অনেক মানুষ দূরদর্শনের প্রোগ্রাম দেখতে পান। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার অনুরোধ, তিনি কেন্দ্রীয় তথ্যমন্ত্রী শ্রী পি. উপেন্দ্রের সঙ্গে কথা বলে ব্যবস্থা করুন যাতে আসানসোলের মানুষরা টি. ভি.'র দ্বিতীয় চ্যানেলের প্রোগ্রাম দেখতে পান সেইজন্য দ্বিতীয় চ্যানেলকে এর সঙ্গে যুক্ত করা হোক। এখন আসানসোল, পুরুলিয়া এবং বাঁকুড়ার বহু মানুষ কলকাতা টি. ভি'র দ্বিতীয় চ্যানেলের ভালো ভালো অনুষ্ঠান দেখতে পাচ্ছেন না। কেন্দ্রে এখন আপনাদের বন্ধু সরকার কাজেই তাদের বলে এই ব্যবস্থা যাতে করা যায় সেটা আপনি দেখুন।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকার তৈল শিল্পের সঙ্গে যুক্ত শ্রমিকদের বিরুদ্ধে 'এসমা' জারী করেছেন। কেন্দ্রীয় রাষ্ট্র মোর্চা তাদের নির্বাচনী প্রতিশ্রুতি ভেঙ্গে পূর্বতন কংগ্রেস সরকারের মতো শ্রমিকের স্বার্থ বিরোধী কালাকানুন আমদানি করেছেন। আমি এর তীব্র বিরোধিতা করছি। এই শ্রমিক স্বার্থ বিরোধী কানা কানুন যাতে প্রত্যাহার করা হয় তার জন্য এই বিধানসভা থেকে প্রস্তাব গ্রহণ করার জন্য আমি আবেদন করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গে পুলিশে যে প্রচণ্ড গোলযোগ দেখা দিয়েছে সেই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি হয়ত দেখেছেন যে যিনি আই. পি. এস. অফিসারস অ্যাসোসিয়েশনের সম্পাদক, স্পেশাল ইনটেলিজেন্স ব্রাঞ্চের একজন ডি. আই. জি, তিনি পুলিশ অ্যাসোসিয়েশনের সম্পাদকের পদ থেকে পদত্যাগ করেছেন। সেই পদত্যাগের চিঠি প্রকাশ হয়ে পড়েছে এবং এই নিয়ে একটা তুমুল আলোড়নের সৃষ্টি হয়েছে। শোনা গেছে যে রাজ্য পুলিশের ডি. আই. জি তাকে এই ব্যাপারটা প্রত্যাহার করার জন্য বলেছেন। কিন্তু সেই সম্পাদক, এই ডি. আই. জি ভদ্রলোক একটা বিতর্কের সৃষ্টি করেছেন। তিনি যখন ডি. সি. ছিলেন তখনও এই পুলিশ কমিশনারের বিরুদ্ধে লিখেছেন। তিনি রাজ্য সরকারের বিরুদ্ধে কয়েকটি নির্দ্দিষ্ট অভিযোগ করেছেন। তিনি বলেছেন, এই রাজ্য সরকার আই. পি. এস. অফিসারদের যে পারফরম্যান্স রিপোর্ট সেটা দিল্লীতে ঠিক সময় মতো পাঠাচ্ছেন না। তার ফলে পশ্চিমবঙ্গের আই. পি. এস. অফিসাররা যে ডেপুটেশনে যাবেন তার সুযোগ তারা পাচ্ছে না এবং যখন তারা ডেপুটেশানে যাচ্ছেন না তখন তাদের সিনিওরিটি কনসিডার হচ্ছে না। এই ভদ্রলোক বলেছেন যে পুলিশের লোয়ার লেভেলে কন্সট্যাবল থেকে এস. আই পর্যন্ত প্রমোশনের ক্ষেত্রে বিরাট স্ট্যাগনেশন দেখা দিয়েছে এবং তার ফলে তাদের মনোবল ভেঙ্গে যাচ্ছে। কাজেই এই বিষয়টি দেখার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি আমার মেয়ের গলায় যন্ত্রনা হওয়ার জন্য এস. এস. কে. এম হাসপাতালে দেখাতে নিয়ে যাই। সেখানে ৮-৪৫ মিনিটের সময়ে একটা টিকিট করি এবং সেটা জমা দেই। বেলা হয়ে যাচ্ছে দেখে আমি প্রায় ১০-৪৫ মিনিটের সময়ে আমি একজন ডাক্তারকে আমার পরিচয় দিয়ে বলি যে আমাকে অ্যাসেম্বলিতে যেতে হবে একটু তাড়াতাড়ি করে দেখে দিন। টিকিটটা আর একজনের কাছে

জমা ছিল, তার নাম হচ্ছে ডাঃ রঞ্জিত কুমার মল্লিক। তারপরে ডাক্তারবাবু আমাকে বলেন যে আপনি টিকিটটা চেয়ে আনুন। আমি টিকিটটা চাইতে গেলাম এবং আমার পরিচয় দিলাম। তিনি আমাকে বললেন যে লাইনে দাঁড়ান যখন ডাকা হবে তখন নেবেন। আমি তখন আবার ডাক্তারবাবুর কাছে গিয়ে বললাম যে আমাকে লাইনে দাঁড়াতে বলছেন। তখন তিনি বাধ্য হয়ে নিজে উঠে গিয়ে টিকিটটা নিয়ে আসেন এবং আমার মেয়েকে দেখেন। এটা সবচেয়ে বেদনা-দায়ক ব্যাপার যে আমি একজন এম. এল. এ. হিসাবে পরিচয় দেবার পরেও ডাঃ রঞ্জিত কুমার মল্লিক কি করে আমাকে বললেন, দাঁড়িয়ে থাকুন, অপেক্ষা করুন, ডাক পড়লে নেবেন। এখানে স্বাস্থ্য মন্ত্রী আছেন, আমি আশা করবো যে তিনি বিষয়টি তদন্ত করে জানাবেন এবং উপযুক্ত ব্যবস্থা নেবেন।

**মিঃ স্পিকার :** আমি আজকে জিরো আওয়ারের ১৬টি নোটিশ পেয়েছি। আমার হাতে সময় নেই কাজেই জিরো আওয়ার হবেনা। আমি সদস্যদের আবার বিবেচনা করার জন্য বলছি। এই ভাবে চলবে না, ১৬টা, ১২টা করে নোটিশ আসবে, এটা হতে পারে না। এখন বিরতি। হাউস আবার বসবে ৩.৩০ মিনিটে।

(At this stage the House adjourment till 3.30 p.m.)

**(After Adjournment)**

[3-30 – 3-40 P.M.]

## VOTING ON DEMAND FOR GRANTS

**Mr. Deputy Speaker :** There is one cut motion on Demand No. 66, two cut motions on Demand No. 68 and two cut motions on Demand No. 67. All the cut motions are in order and taken as moved except the second portion of the cut motion of Shri Apurbalal Majumdar on Demand No. 66 i.e. "and also the failure of the Government to draw up effective schemes for flood control which has become chronic in certain areas of some districts of the State" does not relate to this demand. So, it is out of order.

**Demand No. 66**

**Shri Apurbalal Majumdar :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 68**

**Shri Saugata Roy** : Sir, I beg to move that the amount
**Shri Apurbalal Majumdar** : of Demand be reduced by Rs. 100/-

**Demand No. 67**

**Shri Saugata Roy** : Sir, I beg to move that the amount
**Shri Apurbalal Majumdar** : of Demand be reduced by Rs. 100/-

**শ্রী অমর ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মেজর ইরিগেশন এবং মাইনর ইরিগেশন মন্ত্রীরা যে ব্যয় বরাদ্দ এই সভার কাছে রেখেছেন, আমি তার বিরোধিতা করে

আমাদের যে কাট মোশনগুলো আছে, সেইগুলোকে সমর্থন করে কিছু বক্তব্য রাখছি। মাননীয় মন্ত্রী মহাশয়, মেজর ইরিগেশন এবং মাইনর ইরিগেশনের মাধ্যমে পশ্চিমবাংলায় কমাণ্ড এলাকা, সেচ সেবিত এলাকা কতটা করতে পারবেন, তার একটা আলোক চিত্র তুলে ধরেছেন। বলা হয়েছে ৬১.১০ লক্ষ হেক্টার-এ সেচ সম্ভব, তার মধ্যে এবার ২৪ লক্ষ ১০ হাজার হেক্টার বড় এবং মাঝারি সেচ এলাকায় আনতে চাইছেন। গতবারে বলেছেন প্রায় ৪০ লক্ষ হেক্টর সেচ এলাকার বিস্তার ঘটাতে পারেন। উপর দিকে মাইনর ইরিগেশনে বলা হয়েছে এক লক্ষ হেক্টরে সেচ সম্ভাব্যতা সৃষ্টি করেছেন। মোট ৮৭.৮৫ লক্ষ হেক্টরের মধ্যে আমরা ৬২ শতাংশ সেচ করতে পারবো। আমাদের পশ্চিমবঙ্গের সেচ দপ্তরে যারা দায়িত্বে ছিলেন, যেমন শ্রদ্ধেয় অজয় মুখার্জি বলুন, পরবর্তী কালে বরকত গনি খাঁন চৌধুরী, প্রভাস রায়, বিশ্বনাথ বাবু, তারপর ননী বাবু, তারপর কানাই বাবু, এখন কামাখ্যা বাবু নূতন এসেছেন, এরা সকলে গ্রামবাংলার মানুষ, সেখানকার প্রতিনিধিত্ব করেন, উনারা সব নদী মাতৃক এলাকার মধ্যে থেকে এসেছেন, স্বাভাবিক ওঁদের চেষ্টায় পশ্চিমবাংলায় সেইভাবে এগোতে পারেনি, সেচ সেবিত এলাকায় বিশেষ সম্ভব করতে পারেন নি। এখনও পশ্চিমবাংলার অনেক এলাকাকে বৃষ্টির জলের উপর নির্ভর করতে হয়। কংগ্রেস আমলের কথা ছেড়ে দিন। আপনারা বলেন কংগ্রেস আমলে কিছু হয়নি। ১৩ বছরে আপনারা সেচ সেবিত এলাকা খুব বেশি বৃদ্ধি প্রাপ্ত করতে পারেন নি। মন্ত্রীর ব্যক্তিগত ক্ষমতা, দক্ষতা এবং সততার ওপর একটা ডিপার্টমেন্টের সুচারুভাবে পরিচালিত হওয়াটা নির্ভর করে না। দুটোর মধ্যে তফাত আছে। ব্যক্তিগত জীবনে মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় বা মন্ত্রী কামাখ্যানন্দন বাবু কতখানি সৎ এবং পরিচ্ছন্ন মানুষ, সেটাই বড় কথা নয়। মুশকিল হচ্ছে আমরা বেড়া দিই গাছ রক্ষা করবার জন্য, কিন্তু ইরিগেশন দপ্তর সেখানে গাছ রক্ষার জন্য যে বেড়া রয়েছে সেই বেড়াই সমস্ত কিছু খেয়ে নিচ্ছে। এ বিষয়ে ভুরি ভুরি নজির আছে, প্রমান আছে এবং সংবাদপত্রেও এ বিষয়ে অনেক কিছু বেরিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি জানেন এবং মাননীয় মন্ত্রী মহোদয়রাও জানেন যে, সেচ দপ্তরে কোটি কোটি টাকা নয় ছয় হচ্ছে। এর মূল কারণ হচ্ছে আমাদের যে পরিকাঠামো আছে, সেই পরিকাঠামোতে সুষ্ঠু পরিকল্পনা রচনা এবং রূপায়ণের অভাব রয়েছে। আমি গ্রাম বাংলার ছেলে, নদীর ধারে বাস করি, আমার জ্ঞানকাল থেকে আমি উলুবেড়িয়ায় বহু বন্যা ঘটতে দেখেছি, অ্যাফেক্টেড হয়েছি, আমি দেখেছি বন্যা প্রতিরোধ করার জন্য যে প্রিভেন্টিভ মেজার সেটা আমাদের সেচ দপ্তর ঠিক সময় মতো নেয় না। সেই জন্য আজকে স্যার, আমি আপনার মাধ্যমে এই হাউসকে তথা মাননীয় মন্ত্রী মহোদয়কে বলতে চাইছি যে, আমরা আজকে আনন্দিত সেচের মতো একটা গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে গভীর ভাবে চিন্তা ভাবনা করে সাবজেক্ট কমিটি তৈরি করা হয়েছে, সাবজেক্ট কমিটি ফর ইরিগেশন। এর জন্য এই হাউসকে এবং সরকারকে অভিনন্দন জানাচ্ছি। সেচ ব্যবস্থার সামগ্রিক স্বার্থের কথা বিবেচনা করে, সক্রিয়ভাবে ইরিগেশন দপ্তরকে পরিচালিত করবার জন্য কয়েকটি সুপারিশ সাবজেক্ট কমিটি দিয়েছে। স্যার, আমি আপনার কাছে বিনীত ভাবে এবং শ্রদ্ধার সঙ্গে বলতে চাই যে, সাবজেক্ট কমিটি যে যে বিষয়ে সুপারিশ করেছে সে সে বিষয়ে কোনও কথা আমি আজকে এই সভায় উপস্থাপিত করব না। নীতিগত প্রশ্নেই আমি তা করব না, কারণ আমি ঐ সাবজেক্ট কমিটির অন্যতম সদস্য। সাবজেক্ট কমিটি যে সমস্ত সুপারিশ ইরিগেশন দপ্তর সম্বন্ধে করেছে এবং যে-সমস্ত কথা বলেছে সে-সমস্ত কারো একার চিন্তা ভাবনা নয়, আমরা

যারা সদস্য আছি ওটাতে আমাদের সকলের কালেকটিভ রেসপন্সিবিলিটি আছে। আমরা সকল সদস্য যৌথ দায়িত্ব নিয়ে যৌথভাবে ঐ সুপারিশ পেশ করেছি। অতএব সাবজেক্ট কমিটির সুপারিশের ধার-কাছ দিয়েও আমি যাব না। সেচ খাতের আমাদের যে তিনটি বাজেট বই এই সভায় পেশ করা হয়েছে সেই তিনটি বাজেট বই'ই আমি সমস্তটা পড়েছি। এর মধ্যে আমি দেখেছি যে, মোটামুটি তিনটি বিষয়ের ওপর বেশি গুরুত্ব দেওয়া হচ্ছে। একটা কি, না বন্যা প্রতিরোধ এবং ভূমি-ক্ষয় রোধ, আর একটা হচ্ছে নিকাশি ব্যবস্থা জোরদার করা এবং শেষ যেটা সেটা হচ্ছে সেচ সেবিত এলাকা বৃদ্ধি করা। বেশি করে কমাণ্ড এলাকা যাতে সৃষ্টি হতে পারে তার জন্য চেষ্টা করা। কিন্তু আমাদের ইরিগেশন দপ্তরগুলির যে পরিকাঠামো, তা দিয়ে কোনওটাই সঠিকভাবে করা সম্ভব হচ্ছে না। ইরিগেশন দপ্তরের দুর্নীতির কথা আমি বার বার বলেছি। আমি বার বার এই বিধানসভায় মেনশন করেছি। আমি মেনশন করেছি এবং বিভিন্ন সংবাদপত্রেও বিভিন্ন ঘটনা বেরিয়েছে যে, ইরিগেশন দপ্তরে কোটি কোটি টাকা নয়-ছয় হয়ে যাচ্ছে। আমরা প্রতি বছরই দেখছি যে, এই দপ্তর বর্ষার আগে গ্রীষ্মকালে ভাল ভাবে ইরিগেশন বাঁধ মেরামত করে না। অথচ আমরা দেখলাম গত বছর হাওড়ার কোথাও কিছু নেই, বন্যার কোনও পূর্বাভাষ নেই, চিহ্ন নেই, বন্যা প্রতিরোধের জন্য টেণ্ডার ডেকে কাজ শুরু হয়ে গেল। আগের বছরও একটুও বন্যা হয় নি। হাওড়ার ইরিগেশন ডিভিশন আগাম বন্যার চিন্তা ভাবনা করে কয়েক কোটি টাকা কন্ট্রাক্টরদের হাতে তুলে দিলেন, তাদের বিভিন্ন ধরণের কন্ট্রাক্ট পাইয়ে দিলেন। অথচ আসল কাজের কাজ সেখানে কিছুই হয় নি। এই ভাবে পাইয়ে দেবার রাজনীতি হচ্ছে। অথচ আমরা দেখছি মুর্শিদাবাদ মালদহ জেলায় বন্যা এবং ভূমি ক্ষয়ের জন্য বছরের পর বছর ব্যাপক ক্ষয়-ক্ষতি হচ্ছে। আমরা ফারাক্কা ব্যারেজ বড় করে ড্যাম তৈরি করতে পারি কিনা এবং যদি না পারি ফিডার ক্যানেল অন্তত বেশি করে তৈরি করার চেষ্টা করতে হবে। ফিডার ক্যানেল জল নিকাশি ব্যবস্থা করতে পারে। তিস্তা প্রকল্পের মধ্যে আমি যেতে চাই না। তবে তিস্তা আজকে আমাদের ভরসা, আমাদের প্রত্যাশা। আপনারা বলেন, তিস্তার ব্যাপার নিয়ে বিগত কেন্দ্রীয় সরকার আপনাদের বঞ্চনা করেছেন। এবারে নতুন সরকার এসেছে। এই সেদিন বাজেট বক্তৃতা করতে গিয়ে আপনাদের একজন মন্ত্রী বললেন যে, বর্তমানের নতুন কেন্দ্রীয় সরকার তিস্তা ব্যারেজের জন্য ১০ কোটি টাকা দিয়েছেন। কিন্তু আমি জানি তিস্তা ব্যারেজের জন্য ১০ কোটি টাকা এখনো আসে নি।

[3-40 – 3-50 P.M.]

১০ কোটি টাকা আসলে সমস্ত সদস্যদের সঙ্গে আমিও খুশী হতাম, যদি তিস্তা প্রকল্পের জন্য ১০ কোটি টাকা দেয়। এখনও পর্যন্ত সেই টাকা আসেনি, তবে চেষ্টা চলছে, মাননীয় মন্ত্রী মহাশয় নিজে উদ্যোগ নিয়েছেন, পশ্চিমবঙ্গ সরকার উদ্যোগ নিয়েছেন, টাকা আনা দরকার। কেন্দ্রীয় সরকার বড় কথা নয়, আমাদের ভৌগলিক যে অবস্থান তাতে বড় বড় জলাধার আমরা তৈরি করতে পারিনি। স্বাভাবিকভাবেই আপার ইণ্ডিয়ার যে জল সেই জল আমাদের দিকে চলে আসছে, সিকিমের জল, ভূটানের জল প্লাবনের মতোন আসে এবং এসে মুর্শিদাবাদ, মালদা প্রভৃতি গঙ্গার তীরবর্তী যেসব এলাকা রয়েছে সেগুলি প্লাবিত করে দিয়ে চলে যায়, কারণ আমরা জলাধার তৈরি করতে পারিনি। সুতরাং কেন্দ্রীয় সরকারকে এই ব্যাপারে উদ্যোগ নিতে হবে। পশ্চিমবঙ্গে পারমানেন্ট বন্যা রোধ করার জন্য এতদিন কেন্দ্রীয়

সরকার কোনও ব্যবস্থা নেয়নি। এটা খারাপ এবং নেয়নি বলেই নির্বাচনে হেরে গেছে। এবার নতুন কেন্দ্রীয় সরকার এসেছেন। তাদের কাছে দাবি থাকবে পশ্চিমবঙ্গকে চিরকালের জন্য গঙ্গার গ্রাস থেকে মালদা মুর্শিদাবাদ জেলাকে বাঁচানোর জন্য কেন্দ্রীয় সরকারকে ব্যবস্থা নিতে হবে। গ্রামের পর গ্রাম গঙ্গার গ্রাসে শেষ হয়ে যাচ্ছে। হাজার হাজার মানুষ ঘর ছাড়া হয়ে যাচ্ছে, এদের বাঁচাতে হবে। তিস্তার কথা আমি ছেড়ে দিলাম, এবার আমি হাওড়া ও হুগলি জেলার বন্যার কথায় আসি। হাওড়া এবং হুগলিতে যে বন্যা হয় তার মূল কারণ হচ্ছে জল নিকাশী ব্যবস্থা ঠিক না হওয়ার জন্য। আমি আগেও বলেছি, হাওড়া, বর্ধমান, বীরভূমের উপর দিকে যে জল সেই জল হাওড়া দিয়ে চলে যায়। নিকাশি ব্যবস্থা এখনও পর্যন্ত আমরা সঠিকভাবে করতে পারলাম না। আমরা রাজাপুর ক্যানেল তৈরি করতে পারলাম না। মাননীয় মন্ত্রী মহাশয় রাজাপুর ক্যানেল স্কীম তৈরি করেছিলেন এবং তা কেন্দ্রীয় সরকারের কাছে অনুমোদনের জন্য পাঠিয়েছিলেন, আমি জানি না সেটা কতদূর কি হয়েছে? রাজাপুর ক্যানেল দিয়ে কেঁদুয়া প্রোজেক্টের মাধ্যমে রূপনারায়নের জল বেরিয়ে যাওয়ার কথা, কিন্তু সেই জল বেরিয়ে যেতে পারে না। কেঁদুয়া প্রোজেক্টের জন্য গতবারে টাকা রাখা হয়নি, কিন্তু এবার টাকা রাখা হয়েছে। আমি আগেও বলেছিলাম, আবার বলি মাননীয় মন্ত্রী মহাশয়কে, কেঁদুয়া প্রজেক্টের ব্যাপারে আমরা মন্দির তৈরি করলাম, বিশাল দেব বিগ্রহ প্রতিষ্ঠা করলাম কিন্তু দেবতার প্রাণ প্রতিষ্ঠা করতে পারলাম না। কেঁদুয়া প্রজেক্টের জন্য বড় স্লুইজ গেট তৈরি করেছি কিন্তু তার জন্য খাল কাটিনি, যে খাল দিয়ে জল গিয়ে জমিকে উর্বর করবে, হাওড়া, আমতা, উদয়নারায়নপুর, হুগলিকে জল সেচের প্লাবন আনবে সেই ব্যবস্থা করতে পারিনি। তবে এবারে মাননীয় মন্ত্রী মহাশয় বাজেট বরাদ্দ রেখেছেন কেঁদুয়া প্রোজেক্টের জন্য ২৫ কোটি টাকা, যদিও এই টাকা অল্প, আরও বাড়ানো দরকার। এবারে উলুবেড়িয়ার ভাঙনের কথা আসি। উলুবেড়িয়াতে গতবারে যে ভাঙন হয়ে গেল সেই ভাঙনের জন্য দপ্তর থেকে ৯ লক্ষ টাকার মতোন খরচা করলো। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি মাননীয় মন্ত্রী মহাশয়কে, সেই ৯ লক্ষ টাকার যে কাজ হল সেই কাজ পরবর্তীকালে যদি কোনও অফিসারকে আপনি সেখানে পাঠিয়ে তদন্ত করেন তাহলে দেখবেন, যে কাজ আপনার দপ্তর করে রেখেছিলেন তার থেকে আরো ৪ ফুট, সাড়ে ৪ ফুট নেমে চলে গেছে। ওখানে এক্সপার্ট কমিটি যে সুপারিশ করেছিলেন সেই সুপারিশ অনুযায়ী কাজ করার আবেদন আমি আপনার কাছে করবো। মুর্শিদাবাদ, মালদার যে ভাঙন সেই ভাঙন মাঝে মাঝেই হয়ে থাকে এখন ওখানকার মানুষেরা এতে অভ্যস্থ হয়ে গেছেন। আমি আগেই বলেছিলাম উলুবেড়িয়াতে যদি কোনও প্রাকৃতিক বিপর্যয় না হতো তাহলে ওখানকার প্রাকৃতিক অবস্থান এতই ভাল হতো যে কলকাতা জব চানর্কের না হয়ে, উলুবেড়িয়াতে জব চানর্ক কলকাতা প্রতিষ্ঠা করতেন। উলুবেড়িয়ার এই প্রাকৃতিক বিপর্যয়ের ফলে বর্তমানে ২৪টি দোকান ঘর এবং আশেপাশের ৯টি বাড়ি পরিত্যক্ত হয়ে গেল। তারা অন্য জায়গায় গিয়ে ব্যবস্থা করছে। উলুবেড়িয়ার ভাঙ্গনের ব্যাপারে আপনার উদ্যোগ রয়েছে। আপনি গত বারে বলেছিলেন এক্সপার্ট কমিটি যা সুপারিশ করবেন আপনি সেই সুপারিশ অনুযায়ী কাজ করবেন, সেই কাজ যাতে তাড়াতাড়ি শুরু হয় আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের কাছে আমি সেই কথা নিবেদন করতে চাই। আমি আর একটি কথা বলি, আমাদের পশ্চিমবঙ্গে সুবর্ণরেখা বাঁধ প্রকল্প একটি বড় স্কীম, আপনি জানেন এই সুবর্ণরেখা স্কীমের জন্য এবারে ৮ কোটি টাকার সংস্থান রাখা

হয়েছে, তাতে কি হবে? বিহার সুবর্ণরেখা বাঁধের কাজ কমপ্লিট করে দিয়েছে, আমরা পারিনি। আমাদের হাতে বড় প্রোজেক্ট সুবর্ণরেখা, সেই সুবর্ণরেখা ২২৬ কোটি টাকার প্রকল্প, বিহার নিজের পার্ট শেষ করে দিয়েছে, আমরা করতে পারিনি, সুবর্ণরেখা কি মাত্র ৮ কোটি টাকায় কমপ্লিট করা যায়? সুবর্ণরেখা যেখানে ২২৬ কোটি টাকার প্রকল্প, সেখানে মাত্র ৮ কোটি টাকা রেখেছেন। সেজন্য আমি বলব যে, সুবর্ণরেখা মেদিনীপুর জেলার বিশাল এলাকাকে আমরা সেচ সেবিত এলাকা হিসাবে ঘোষণা করতে পারতাম, মেদিনীপুরের কৃষক বন্ধুরা সুবর্ণরেখা প্রকল্পের দ্বারা জীবন ধারণের মানোন্নয়ন করতে পারত কিন্তু আমরা সেখানে ব্যর্থ হয়েছি, ওখানে শুধু টাচ করে যাওয়া হচ্ছে। এবারে ৮ কোটি টাকা রেখেছেন। তারপর ময়ূরাক্ষী সেচ প্রকল্পের কথা বলি, ময়ূরাক্ষী বীরভূম জেলার বেশিরভাগ এলাকা কভার করছে, ময়ূরাক্ষী থেকে বক্রেশ্বর প্রকল্পে প্রায় ৬৭ কিউসেক জল ময়ূরাক্ষী প্রকল্প থেকে যাবে, স্বাভাবিকভাবে যদি ময়ূরাক্ষী প্রকল্প থেকে প্রতিদিন অত জল বক্রেশ্বরে দিতে হয় তাহলে বীরভূমের মানুষের কাছে জলের যে কি ক্রাইসিস দেখা দেবে, সেজন্য বিকল্প যে ব্যবস্থা ছিল সেটা হল বক্রেশ্বরে যে নদী ছিল তার উপর আমাদের ব্যবস্থা করার দরকার ছিল অথবা আলাদা করে মাইনর ইরিগেশনে এক্সট্রা নূতন ডিপ টিউবওয়েলের ব্যবস্থা করা যায় কিনা সেগুলি দেখার জন্য আমি মাননীয় মন্ত্রী কামাখ্যা বাবুর কাছে অনুরোধ করছি। উনি কংসাবতী জলাধার প্রকল্পের কথা বলেছেন, আপার কংসাবতীর কাজ বিহার কমপ্লিট করে ফেলেছে। আপনাদের কংসাবতী প্রকল্পের জন্য ১১ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব রেখেছেন, এতে কি হবে? আমি জানিনা এ ব্যাপারে কেন মাত্র ১১ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে, যেখানে কংসাবতী প্রকল্পের জন্য আরও বেশি টাকা বরাদ্দ হওয়ার দরকার ছিল। আমি ইরিগেশন দপ্তরের কতকগুলি বিশেষ দিকের প্রতি দৃষ্টি দিতে বলছি। বিশেষ করে মাইনর ইরিগেশন দপ্তরের মন্ত্রী মহাশয় উপস্থিত রয়েছেন, আমি তাঁকে বলছি, আমাদের হুগলি এবং রূপনারায়ন নদীর কথা। হুগলি নদীর ধারে গ্রাউণ্ড ওয়াটার বেশি করে ব্যবহার করবেন না। এক্সপার্টরা বলেছেন, সে বিষয়ে মানসবাবু আপনাদের পরে বুঝিয়ে বলবেন। নদীর ভিতরের জল বিশেষ করে হুগলি নদীর মিঠে জল যা আসছে সেগুলি নদীর ধারে ধারে এক ভেন্ট ২ ভেন্ট করে স্লুইশ গেট করতে পারা যেত মাইনর ইরিগেশন দপ্তরের মাধ্যমে তাহলে হুগলি, মেদিনীপুর এবং হাওড়ার বিস্তীর্ণ এলাকা সেচসেবিত এলাকা হিসাবে পাওয়া যেত। হুগলি নদীর ধারে ধারে যে সব জনবসতি এবং সেচ এলাকা রয়েছে, হুগলি নদীর জল ব্যবহারের চেষ্টা করি এবং জলটাকে আরও বেশি ব্যবহার করতে পারি—আজকে ডিপ টিউবওয়েল, মাইনর ইরিগেশন ইত্যাদির নানারকম কাজকর্ম আছে ইলেকট্রিফিকেশনের ব্যাপার আছে যা অনেক সময় পাওয়া যায় না সেই জায়গায় হুগলির মিঠে জল সেচে পৌঁছে গিতে পারতাম ১,২ ভেন্ট করে নদীর ধারে ধারে স্লুইশ গেট করতে পারতাম তাহলে ওখানকার কৃষকদের মনে আশার সঞ্চার হতে পারত।

[3-50 – 4-10 P.M.]

আপনার দপ্তর ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে সহায়তা হিসাবে ১৫৬ কোটি টাকা পেয়েছে। এই ১৫৬ কোটি টাকাটা সপ্তম পরিকল্পনার যোজনাকাল—১৯৮৫ থেকে ১৯৯০ সালের মধ্যে ক্রিয়ার করবার কথা ছিল। আপনার দপ্তর থেকে বলা হয় যে, যেহেতু ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা

সেহেতু টেণ্ডার ডাকতে হয়। কিন্তু এটা ফ্যাক্ট নয়। আপনাদের যে দপ্তর আছে তাদের মধ্যে সমন্বয়সাধন করতে ১১ লক্ষ ৮৮ হাজার টাকা খরচ করে দিলেন। এই যে ১৫৬ কোটি টাকা, সেক্ষেত্রে দাম বাড়বার ফলে স্কীমের খরচও বেড়ে যেতে পারে এবং তারজন্য হয়ত বিশ্ব ব্যাঙ্ক থেকে টাকা চেয়ে নিয়ে আসবেন। এর আগে ক্ষুদ্র সেচমন্ত্রীর অবর্তমানে মুখ্যমন্ত্রী বলেছিলেন; তিনি স্বীকার করেছেন যে, এই দপ্তর কাজ করতে পারেনি। আপনাকে বুঝতে হবে, যেখানে ১২০০ হেভি ডিপ টিউবওয়েল হবার কথা সেখানে হাত দেওয়া হয়েছে মাত্র ২০০টিতে। ২০০টায় যা হাত দেওয়া হয়েছে তারও পুরোটা করতে পারেননি। ইলেকট্রিক কানেকশন কাকে দেবেন? আপনার দপ্তর ইতিমধ্যে ৭ কোটি টাকার মতো ইলেকট্রিক ডিপার্টমেন্টকে দিয়ে রেখেছে কানেকশনের জন্য, কিন্তু সেটাও হয়নি। ৪০০ টি মিডিয়াম ডিপ টিউবওয়েল বসাবার কথা আছে। ১৮০০ সাবমার্জড টিউবওয়েলের মধ্যে মাত্র ৩০০টিতে হাত দেওয়া হয়েছে। সেজন্যই বলছি যে, ক্ষুদ্র সেচ দপ্তর টাকা পেয়েছে, কিন্তু কাজ করতে পারছে না। ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকাটা আপনারা ইউটিলাইজ করতে পারছেন না। এটা আপনার দপ্তরের অক্ষমতা। ওদিকে মুখ্যমন্ত্রী বলে দিলেন যে, আরো ১ লক্ষ একর জমি সেচসেবিত হবার সম্ভাবনা রয়েছে। কিন্তু সেটা ঐসব স্কীমগুলি করলে তো হবে, শুধু বলে দিলেই তো সেটা হবে না। কাজেই সেদিকে নিশ্চয়ই নজর দেবেন। আজকে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকার পুরোটা যাতে সময়ের মধ্যে ইউটিলাইজ করতে পারেন তারজন্য নজর দিতে হবে। তারপর রূপনারায়ণের ব্যাপারে একটি কথা বলি। এ-ব্যাপারে আপনার প্রশংসা করছি প্রম্পট অ্যাকশন নেবার জন্য। কল্যাণপুর বিধানসভা কেন্দ্রের কয়েকটি গ্রামের ১২৪ থেকে ১২৬টি বাড়ি নদীগর্ভে বিলিন হয়ে গেল। সেখানে ডেপুটেশন দিয়ে বলেছি যে, প্রিভেনটিভ মেজার গ্রহণ করুন। সেখানে টেম্পুরারি মেজার হিসাবে কিছু কাজ করেছিলেন। আমাদের এই সভার অন্যতম মাননীয় সদস্য নিতাইবাবু এই ব্যাপারে হাউসে মেনশনও করেছিলেন। আপনার ডিপার্টমেন্ট বলছে যে, সেখানে কাজ হচ্ছে এবং গ্রামগুলি রক্ষা পাবে। কিন্তু আমার কাছে যতদূর খবর আছে তাতে সেখানে যে বাড়িগুলি অক্ষত অবস্থায় রয়েছে সেগুলো রক্ষা করা যাবে না এবং কাজ যা হচ্ছে সেটা অন্য জায়গায় হচ্ছে। ডিপার্টমেন্টের যদি মনে হয় যে বাড়িগুলিকে রক্ষা করা যাবে না তাহলে সেইভাবে নোটিশ দেওয়া হোক। কিন্তু কাজটা অন্য জায়গায় শুরু হয়েছে এবং কাজের ক্ষেত্রেও অপ্রতুলতা রয়েছে। কাজের গুরুত্ব অনুযায়ী টাকা বরাদ্দ হচ্ছে না। আপনার দপ্তরের সঙ্গে মাইনর ইরিগেশনের সঙ্গে বিশেষ করে কৃষি দপ্তর এবং বিদ্যুৎ দপ্তরের কাজে একটা সমন্বয়সাধন করার দরকার আছে, নইলে আপনি কাজ করতে চাইলেও করতে পারবেন না। কোনও জায়গায় আপনি হয়ত ডিপ-টিউবওয়েল করবেন, কোনও জায়গায় হয়ত আর. এল. আই করবেন, বিদ্যুতের জন্য সমস্ত স্কীমগুলো কিন্তু বানচাল হয়ে যাবে। আপনি মাঝে মাঝে তাদের সঙ্গে বৈঠক করুন। তাদের সাথে সমন্বয় করার কথা আমি সেজন্য আপনাকে বিশেষ ভাবে বলবো। এই কথা বলে আমাদের যে কাট-মোশনগুলো রয়েছে সেগুলোকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শুভেন্দু চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সেচমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন এবং ক্ষুদ্রসেচ দপ্তরের যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করে তাকে আমি পুরোপুরি সমর্থন করছি এবং সাথে সাথে বিরোধীদের আনা কাট মোশনগুলোর বিরোধিতা

করছি। আমার আগের বক্তা অমরবাবু তাঁর বক্তব্য রাখতে গিয়ে পুরানো দিনের সেচ মন্ত্রীদের কথা, আপনার কথা বলেছেন। আপনারা চেষ্টা করেছেন, কিন্তু ইরিগেশনের টাকা দিয়ে সমস্ত কাজগুলো করে উঠতে পারেন নি এই কথা তিনি বলেছেন। আমি সবিনয়ে বলতে চাই পুরানো দিনের সেচমন্ত্রীদের কথা বলতে গিয়ে তিনি ওঁদের দলের একজনের কথা বলেছেন, যাঁর নাম করেছেন, মালদহ জেলার সেই সেচমন্ত্রীকে আমরা সকলেই জানি, তবুও তাঁর কথা একটু বলতে হচ্ছে। আপনারা যে টাকা দিয়েছেন সেটাকে ইরিগেশনের মধ্যে বরাদ্দ করার চেষ্টা করেছিলেন, উনি সেচের কাজ না করে সুইমিং পুল করেছিলেন শহরের বুকে, পার্ক করেছিলেন, উনি ইরিগেশনের টাকাগুলোকে নিয়ে তছনছ করেছিলেন। তাই আমাদের সেচমন্ত্রীর সাথে যখন তাঁর নামটা যোগ করা হয়, তখন প্রতিবাদ জানাতে হয়, তাই আমি এখানে প্রতিবাদ জানালাম। আমি প্রথমে সেচমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি ৯০-৯১ সালে যে পরিমাণ অর্থ পাওয়া যাচ্ছে তা দিয়ে পূর্বের সেচ সৃষ্টিকে সমৃদ্ধ করে নতুন করে সেচ সামর্থকে সুহায্য করে বন্যাপ্রবন এলাকায় বন্যার বিরুদ্ধে ও ভূমিক্ষয়'এর রোধ করার চেষ্টা করছেন, মানুষের ক্লেশ লাঘব করার চেষ্টা করছেন এবং যে কাজগুলো সম্ভব সেই কাজ সেচ দপ্তরের টাকা দিয়ে, অর্থ বরাদ্দ করে নিষ্পন্ন করার চেষ্টা করছেন, সেজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। গত বছরে ১৯৯০ সালে ৪০ হাজার হেক্টর এলাকায় সেচ প্রসার করতে চেয়েছিলেন। আপনি সেখানে বললেন ১৩.৪৫ হাজার হেক্টর এলাকা যুক্ত হবে। বললেন ৪০ হাজার হেক্টর নয়। ৯০-৯১ সালে সেচ সমৃদ্ধি সৃষ্টি ধার্য করেছেন ২৬ হাজার হেক্টর। অর্থাৎ ৮৮-৮৯ সালে যেখানে ১২.৩৯ হাজার হেক্টর সেচ সামর্থ সৃষ্টি হয়েছে তার সঙ্গে কিছুটা যোগ করে মাইনর ইরিগেশনে আরও কিছুটা সেচ সামর্থ সৃষ্টি করতে, সেচের প্রচার ঘটাবার চেষ্টা করেছেন। এটা আপনার তহবিল এর ভেতর থেকেই চেষ্টা করেছেন সেজন্য আপনাকে সাধুবাদ জানাচ্ছি।

[4-00 – 4-10 P.M.]

কংসাবতী প্রজেক্ট আধুনিকীকরণের কথা বলেছেন। এর আধুনিকীকরণ করতে গেলে ৩১১.০৭ কোটি টাকার দরকার কিন্তু আপনি ব্যয় অনুমোদনের ক্ষেত্রে বলেছেন যে টেকনিক্যাল অ্যাডভাইসারি কমিটি যেটা অনুমোদন করেছে সেটাকে সেন্ট্রাল এনভায়রেনমেন্ট কমিটির অনুমোদনের অপেক্ষায় আছে। সেখানে মাত্র ৩ কোটি টাকা এইবারের বাজেট প্রস্তাবে রেখেছেন। সুতরাং ৩১১.০৭ কোটি টাকার জায়গায় মাত্র ৩ কোটি টাকাতে খুব একটা কাজ হবে বলে মনে হয় না। এই টাকাটা যাতে আরো একটু বেশি করা যায় তারজন্য বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে বা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আনার ব্যবস্থা করা যায় তাহলে এই কংসাবতী প্রকল্প আধুনিকীকরণ করতে পারবেন। আমি নতুন করে মনে করে দিতে চাই যে, পুরুলিয়া এবং বাঁকুড়া এর দ্বারা খুব উপকৃত হবে। সুতরাং কংসাবতীর ইমিডিয়েট আধুনিকীকরণ করার দরকার। মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, অ্যাসুরেন্স কমিটিতে পুরুলিয়া এবং বাঁকুড়ার কতগুলো সেচ প্রকল্প নিয়ে আলোচনা করতে গিয়ে দেখেছি যে, অনেকগুলো কাজ এখনো পেণ্ডিং হয়ে পড়ে আছে। কোনও জায়গায় জমি পাওয়া যাচ্ছে না, কোথাও বা ল্যাণ্ড অ্যাকুইজিশন হচ্ছে না ইত্যাদি অনেকগুলো কারণে সেখানে কাজ হয় নি। এগুলো তরান্বিত করার জন্য আবেদন করছি। খরাপ্রবণ এলাকায় সেচের প্রকাশ ঘটুক এই

আবেদন আমি আপনার কাছে রাখছি। ময়ূরাক্ষী সেচ প্রকল্পের মেরামতির জন্য ১ কোটি টাকা রেখেছেন, আমার মনে হয় এই টাকা প্রয়োজনের তুলনায় খুবই অপ্রতুল। এই টাকাটা বাড়ালে খুব ভালো হয়। বীরভূম প্রভৃতি জায়গায় এখন হাইটাইম সেচের, এখন খরার সময়, এরপর বৃষ্টি নামবে। ঠিক তখনই কিন্তু কাজগুলো আরম্ভ হবে। এই ব্যাপারে একটু দৃষ্টি দেওয়ার দরকার আছে। এই ব্যাপারে পঞ্চায়েতকে ইনভলভ করা দরকার এবং ইনভলভ করে সুপারভিসন করার দরকার আছে। আমি আমার জেলায় মালদহতে লক্ষ্য করেছি যে, ফারাক্কার বর্ষার সময়ে বন্যার তাণ্ডবলীলাতে বাঁধ ভেঙ্গে যায় এবং বিভিন্ন জায়গায় ইরোর্শান হয়েছিল। কিন্তু একে নিয়ন্ত্রণ না করে ঠিক বর্ষার সময়ে মেরামতির কাজ ধরা হবে। ঠিক তখনই ঠিকাদার এবং রাজ্য সরকারের কিছু কিছু ইঞ্জিনিয়র, সব ইঞ্জিনিয়র নয়, এদের যোগসাজসে দিনের বেলা বোল্ডার বসানো হচ্ছে এবং রাতের বেলা সেই বোল্ডার তুলে দেওয়া হচ্ছে। আবার দিনের বেলা সেই বোল্ডার লাগানো হচ্ছে। এইদিকে আপনাকে একটু নজর দিতে হবে। ডি. ভি. সি. সম্পর্কে বলতে চাই যে, ডি. ভি. সির একটা বিরাট ভূমিকা আছে। আপনার ৭ লক্ষ হেক্টর জমিতে টারগেট ছিল, কিন্তু মাত্র ৩ লক্ষ ৩৩ হাজার হেক্টর জমিকে সেচের আওতায় আনতে সক্ষম হয়েছেন। রূপনারায়ন, মুণ্ডেশ্বরী নদীগর্ভে বালি জমি গেছে। এই ব্যাপারে সাবজেক্ট কমিটির রেকমেণ্ডেশনে বলা হয়েছিল কিন্তু তথাপি আমি বলছি এই বালি জমে যাওয়ার জন্যে জমির জল ধারণের ক্ষমতা হ্রাস পাচ্ছে। ডি. ভি. সির দ্বারা বর্দ্ধমান, বীরভূম উপকৃত হয়। কিন্তু এখানে বালি জমে যাওয়ায় জল সংরক্ষণ করতে পারছে না। এই ব্যাপারে একটু দৃষ্টি দেওয়ার দরকার আছে। মাইথন এবং পাঞ্চেৎ এই দুটো বাঁধকে উঁচু করার দরকার। জল ধারণ করে যাতে জল নিচের দিকে নেমে আসে সেইদিকে নজর দিতে হবে। জল ধারণের ক্ষমতা যাতে বাড়ে সেইদিকে নজর দিতে হবে। তারপরে আপনার কেলেঘাই নদীর সাংঘাতিক অবস্থা। এরজন্য ৫ লক্ষ টাকা ধরা হয়েছে, কিন্তু এটা প্রয়োজনের তুলনায় খুবই কম। সুবর্ণরেখার বাঁধ প্রকল্প এটা যে কেন রাখা হচ্ছে প্রতিবারে—এখন পর্যন্ত এ ব্যাপারে সেন্ট্রাল এনভায়রনমেন্ট-র কাছ থেকে কোনও ক্লিয়ারেন্স পাওয়া যায়নি। এর আগের বারে এর জন্য ৮ কোটি টাকা রাখা হয়েছিল, এই বছরেও ৮ কোটি টাকা রাখা হয়েছে। তার আগের বছরে আড়াই কোটি টাকা রাখা হয়েছিল, প্রতি বছরই টাকা রাখা হচ্ছে, কিন্তু সেন্ট্রাল এনভায়রনমেন্ট ক্লিয়ারেন্স পাওয়া যাচ্ছে না ফলে সেখানে কাজে কোনও হাতও দেওয়া যাচ্ছে না। এটার জন্য তো নমিনাল টাকা রাখলেই হয়। অথবা এটার জন্য টাকা না রেখে অন্য জায়গায় ব্যয় করলে ভাল হয়। এবারে আমার মরণ বাঁচনের প্রশ্ন তিস্তার ব্যারেজ প্রকল্প নিয়ে বলতে চাই যেটা আমরা উত্তর বালার মানুষ হিসাবে দাবি করতে পারি। তিস্তার জল এটা তো আমাদের সর্বরীর প্রতীক্ষা হয়ে রয়েছে। আমরা মালদা ওয়েস্ট দিনাজপুরের মানুষ, আমরা তিস্তার জল পেলে বাঁচি। উত্তরবঙ্গে ব্যারেজ হবে, আমরা জল পাব, এই আশা নিয়ে বসে আছি, কিন্তু জল আর আসে না। কারণ তিস্তা বোধ হয় শেষ হয়না। এটার জন্য কেন্দ্রীয় সরকার ৫ কোটি টাকা দিয়েছিল—বিগত দিনের সরকার এবারে ১০ কোটি টাকা পাওয়া যাবে। প্রথমবার, প্রথম পর্য্যায়ের উপ পর্য্যায়ে এটা ব্যায়িত হয়। এই ব্যাপারে আপনি কিছুদিন আগে অ্যাসেম্বলির ফ্লোরে উত্তরও দিয়েছিলেন নবম পরিকল্পনার প্রথম ভাগে, প্রথম পর্য্যায়ে, প্রথম উপ পর্য্যায়ে এই পরিকল্পনাটি শেষ হবে। কিন্তু আমরা জানিনা মালদার মানুষ কবে জল পাব, সর্বরীর প্রতীক্ষারও অবসার হয়েছিল, কিন্তু কবে যে

এটা শেষ হবে আমরা জানিনা। তাই আমি বলছি আপনি যখন তিস্তার জল দিতে পারবেন না তখন সেখানে টাঙ্গান রিভার ভ্যালি প্রজেক্টের কথা চিন্তা করুন। টাঙ্গান রিভার ভ্যালি প্রোজেক্ট যখন কেন্দ্রীয় মন্ত্রী ছিলেন গণিখান চৌধুরী তখন তিনি ঘোষণা করেছিলেন টাঙ্গান ভ্যালি ইরিগেশন-র কাজ হবেই হবে। কিন্তু কাজটা যে কেন হল না বুঝতে পারছি না। আমরা ভেবেছিলাম তিস্তার জল পাব—টাঙ্গান ও পূর্ণভাবার জল পাব, কিন্তু টাঙ্গান পরিকল্পনাটিও শেষ হল না, তিস্তার জলও আসল না। তাই টাঙ্গান ভ্যালি প্রজেক্টের কথা আমি চিন্তা করতে বলছি এবং এটাকে আপনি আপনার ব্যয়-বরাদ্দের দাবির ভিতরে ইনক্লুশান করার জন্য আমি অনুরোধ করছি। এবারে ফারাক্কা ব্যারেজের কথা বলি—বন্যা প্রতিরোধের কথা বলি, ফারাক্কার অসুবিধা মালদা, মুর্শিদাবাদের কাছে অভিশাপ। যখন এটা প্রথম হয়েছিল তখন পশ্চিমবঙ্গবাসী এবং বিহারের লোকেরা এর জন্য তখন উল্লসিত হয়েছিল, আমরা মালদাবাসীরাও উল্লসিত হয়েছিলাম। ফারাক্কার ৭০ বর্গ কি. মি. আজকে গঙ্গার তলায় তলিয়ে গিয়েছে। বিলাইমাড়ী ও মহানন্দাটোলার বিস্তীর্ণ অঞ্চল নদীগর্ভে তলিয়ে গিয়েছে। বন্যার সময় যখন রাত্রে বৃষ্টি হয় তখন মালদা শহরের মানুষ বিস্তীর্ণ এলাকার মানুষেরা ভয়ে কাঁপে, কখন ময়নাপুর ভেঙে যাবে তখন সমস্ত শহর জলপ্লাবিত হয়ে যাবে। দ্বিতীয়ত হচ্ছে ভূতনি এলাকার ৪টি গ্রাম পঞ্চায়েত যেটা সার্কেল এমবাঙ্কমেন্ট দিয়ে ঘেরা সেটাও ভেঙে গেলে মুহূর্তের মধ্যে জলের তলায় ৪টি গ্রাম পঞ্চায়েত তলিয়ে যাবে, তাই আপনাকে এটার প্রতি দৃষ্টি দেবার জন্য বলছি।

[4-10 – 4-20 P.M.]

কারণ বিগত দিনের কেন্দ্রীয় সরকার, যদিও কেন্দ্রে মন্ত্রী ওখানে ছিলেন, তিনি ১৯৮১ সালে সেটাকে গ্রহণ করেছিলেন। কেন্দ্রীয় সরকারের তত্ত্বাবধানে তাকে কিন্তু ১৯৮৬ সালে ছেড়ে দেওয়া হয়েছে। আবার ১৯৮১ সালে যখন প্রীতম সিং কমিটি তৈরি হয়েছিল, তার যে সুপারিশ সেই অনুসারে ছকের সঙ্গে কাজ করবার জন্য অনুরোধ করছি। এটার জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট এর সি. ডব্লু. বি. আর. এস. কে যেটা রেফার করা হয়েছে ফারাক্কা ব্যারেজ অথরিটিকে সেই ড্রাফ্ট রিপোর্ট স্যাংশন করে ইমিডিয়েট ইমপ্লিমেন্টশন করবার জন্য বলছি। সেখানে যাঁরা ফারাক্কা ব্যারেজ অথরিটিকে চাপ দিয়ে যাতে করে ভূতনী, ময়নাপুরে এই কাজটা করবার জন্য অনুরোধ করছি। ফারাক্কা ব্যারেজ অথরিটি, বর্ষার সময় ২৫ লক্ষ কিউসেক জল যেখান দিয়ে প্রবাহিত হয় ফিডার ক্যানেল দিয়ে সেখানে কুড়ি হাজার কিউসেক জল সেখান দিয়ে যায় এবং যার ফলে পারপাসটা সার্ভ হয় না। আমরা দেখেছি কিছুদিন আগে এন. টি. পি. সি. তারা সুখা মরশুমে জল নিয়ে গোলমাল বেঁধে যায়। তাই জলের প্রবাহ যাতে বাড়তে পারে তার জন্য ব্যবস্থা নেওয়া দরকার। আপনি নিশ্চয় ভালো করে জানেন, উপর দিয়ে জল যাওয়ার সময় নিচের দিকে জল আসে না। বাঁধ দিয়ে জলটাকে আটকে দেওয়া হচ্ছে। এই আবেদন আমি রাখছি যাতে জলটাকে আনতে পারা যায়। আর যে স্পিলড চেকিং এমব্যাঙ্কমেন্ট হয়েছে সেখানে বন্যা নিয়ন্ত্রণের জন্য ফারাক্কা ডাউনে ২৫ কি. মি. স্পিলড চেকিং এমব্যাঙ্কমেন্ট আছে। কিন্তু এটা কোনও কাজে লাগেনা। মহানন্দা এমব্যাঙ্কমেন্ট কাজে লাগে না। যদি এখানে স্পিলড চেকিং এমব্যাঙ্কমেন্ট লাগিয়ে দেওয়া যায় তাহলে জলের প্রবাহ বেড়ে যায়। মহানন্দা এমব্যাঙ্কমেন্টের সাথে লাগিয়ে দেবার জন্য বলছি।

বাংলাদেশের জল চলে আসছে এবং মহানন্দার ভেতর প্রবেশ করে এবং ডুবে যাওয়ার আশঙ্কা থেকে যায়। স্পিলড চেকিং এমব্যাঙ্কমেন্ট যোগ করে দেবার জন্য অনুরোধ করছি। আর কয়েকটি আবেদন করবো, সেটা হচ্ছে, মালদা জেলার দুটো সেচ প্রকল্পের কথা বলছি, গাজন, বামনখোলা লিফট ইরিগেশন স্কীমের কাজ আছে, পাম্প এবং অন্যান্য মেশিন কেনা পড়ে আছে, সেগুলি কোনও কাজে লাগেনা। যদি আপনার দপ্তর কাজ না করতে পারে তাহলে অন্য দপ্তরকে নিয়েওতো কাজ করাতে পারেন। কয়েক কোটি টাকার প্রজেক্ট আছে। ইউজলেস হয়ে পড়ে আছে। আলাল লিফট ইরিগেশন স্কীম সেও পাওয়ারের অভাবে পড়ে আছে। পাওয়ার কানেকশন পেলে ভালোভাবে চলতে পারে। এগুলো দেখবার জন্য অনুরোধ করছি। আর একটি বিষয়, যেটা সাবজেক্ট কমিটির রেকমেণ্ডেশন ছিলো, আমরা দেখছি ৭৮ লক্ষ টাকা নন-প্ল্যানে মাইনে দেবার জন্য ব্যয় করা হয়েছে, কোনও কাজ নেই। এটা যদি ঠিক করে দেখা যায় তাহলে কাজটা হবে এবং লোকগুলিকে কাজে লাগানো যেতে পারে। শুধু বসিয়ে ৭৮ লক্ষ টাকা দিতে হয়েছে। বোরো বাঁধের কথা বলছি, টাকাগুলো যদৃচ্ছাভাবে ব্যবহৃত হচ্ছে, যদৃচ্ছভাবে বাঁধ তৈরি হচ্ছে। পরিকল্পনা করে বাঁধগুলি তৈরি করে না। আমি আমার কনস্টিটিউয়েন্সির একটা উদাহরণ দিই, বোরো বাঁধ প্রতি বছর তৈরি হচ্ছে, আর প্রতি বছরই ভাঙ্গছে। একবার যদি পাকাপাকিভাবে করা যায় তাহলে প্রতি বছর ব্যাপকভাবে টাকা ব্যয় হবে না। সেই জন্য আপনার কাছে আমি এই সাজেশনটা রাখলাম এবং এটাকে রূপায়িত করার জন্য আমি আপনার কাছে আবেদন জানাচ্ছি। আমি আমার এলাকার আরেকটা কথা বলি—লক্ষ্মীপুর ড্রেনেজ স্কীমে এই ফারাক্কা বাঁধের জন্য একটা সমস্যা সৃষ্টি হয়েছে। মালদহ শহরে এইজন্য বৃষ্টির পরেই খুব জল জমে যায়। ১০ বছর আগে অর্থাৎ ১৯৮১-৮২ সালে লক্ষ্মীপুর ড্রেনেজ স্কীমের উদ্বোধন হয়েছিল আর ১০ বছর পর সেটার কাজ আরম্ভ হচ্ছে। যাই হোক, আমি আপনার বাজেটকে পূর্ণ সমর্থন করছি এবং আমি যে সাজেশনগুলি রাখলাম, সেগুলির প্রতি দৃষ্টি দেবার জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি এই সেচ ও বন্যা নিয়ন্ত্রণ দপ্তরের বাজেট বরাদ্দের উপর বলতে উঠে নীতিগতভাবে এই বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনের সমর্থন করছি। সেচ দপ্তরের যিনি মন্ত্রী তিনি ব্যক্তিগত ভাবে সজ্জন এবং সৎ বলে পরিচিত এবং তার কাজ করার ইচ্ছাও আছে। আমরা তার কাছে আশা করেছিলাম। যে সেচের ব্যাপারে নতুন দৃষ্টিভঙ্গী ও নতুন আউটলুক তাঁর বক্তৃতার মধ্যে থাকবে। কিন্তু তার বাজেট বক্তৃতার মধ্যে আমরা সেটা পাইনি, সেইজন্য আমি এই প্রসঙ্গে দু-একটি কথা বলতে চাই। আপনি দেখেছেন পশ্চিমবাংলার সেচ দপ্তরে বেশিরভাগ টাকাটাই খরচ হয়ে যায় পরিকল্পনা বর্হিভূত খাতে, যেমন—৩১২ কোটি টাকার মধ্যে ২১৭ কোটি টাকা নন-প্ল্যান এক্সপেণ্ডিচারে এবং ৯০ কোটি টাকা মাত্র প্ল্যান এক্সপেণ্ডিচারে এবং তার মধ্যে ৫৫ কোটি হচ্ছে ইরিগেশনে ও ৩৫ কোটি হচ্ছে ফ্লাড কন্ট্রোল। আজ বড় বড় প্রকল্পগুলি নিয়ে সারা পৃথিবীতে ভাবনা-চিন্তা হচ্ছে। আপনি জানেন স্যার, বড় রিভার প্রকল্প তিস্তার চিন্তা যেমন এসেছিল, যেমন—মেঘনাদ সাহা ডি. ভি. সি-র পরিকল্পনা দিয়েছিল এবং সেটা একটা জাইগেনটিক প্রকল্প হয়েছিল। আজকে এটা একটা কমন সমস্যা, যে কষ্ট বেনিফিট রেসিও যে পরিমাণে

বাড়ছে, তাতে বড় সেচগুলি তাড়াতাড়ি শেষ না করলে খরচ প্রচুর বেড়ে যায়। ডি. ভি. সি-র ক্ষেত্রে এটা আমরা দেখেছি। এছাড়া ডি. ভি. সি-র সৃষ্ট বন্যা প্রতি বছর আছে এবং এটা পশ্চিমবাংলার মানুষের কাছে একটা সমস্যা। যখন মাইথন থেকে বেশি জল ছেড়ে দেওয়া হয় তখন হুগলি ওবং হাওড়ার একটা বিরাট অঞ্চল দামোদরের জলে ভেসে যায়, এটা প্রতি বছরই আমরা দেখে আসছি। মন্ত্রী মহাশয় যে ইরিগেশন বাজেট এখানে পেশ করেছেন, তাতে দেখলাম না তিনি এই বড় প্রকল্প সম্বন্ধে কিছু ভাবছেন। উপরন্তু আমরা যেটা দেখলাম, সেটা হচ্ছে এই সেচ দপ্তরের বাজেটে মন্ত্রী মহাশয় তিস্তা ভিত্তিক ও প্রচার কেন্দ্রিক একটা বক্তব্য রাখার চেষ্টা করেছেন। তিস্তা একটা বড় প্রকল্প হলেও এর মাধ্যমে সব সমস্যার সমাধান হয়ে যাবে বা হলদিয়া তৈরি হলেই সব সমস্যার সমাধান হয়ে যাবে এরকম মনে করার কোনও কারণ নেই। তিস্তা প্রকল্প উত্তরবঙ্গের একটা গুরুত্বপূর্ণ প্রকল্প এটা ঠিক বা হলদিয়া একটা গুরুত্বপূর্ণ প্রকল্প এটাও ঠিক, কিন্তু তার মানে এই নয় যে এর দ্বারা সব সমস্যার সমাধান হয়ে যাবে। কনশ্লেপ্ট হচ্ছে স্মলেস্ট বিউটিফুল। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন, বন্যা নিয়ন্ত্রণের জন্য কে. এল. রায় গঙ্গা-কাবেরী পরিকল্পনা দিয়েছিল, দক্ষিণ ভারতের নদীগুলিতে বছরে দুটি মাস জল থাকে, আর উত্তর ভারতের জল যাতে দক্ষিণ ভারতে দিয়ে দেওয়া যায় সেই পরিকল্পনা করা হয়েছিল, কিন্তু এটা এত বেশি টাকার প্রকল্প সে কথা এখন আমাদের ভাবতে হচ্ছে।

[4-20 – 4-30 P.M.]

সেজন্য একটা বড় প্রকল্প ছিল যার গার্ল্যাণ্ড ক্যানেল প্রোজেক্ট, নেপালের যে নদীগুলি আসছে নেপালের সঙ্গে কোলাবোরেশনে একটা মালার মতো ক্যানেল তৈরি হবে। গঙ্গা কাবেরী প্রকল্প, গার্ল্যাণ্ড ক্যানেল প্রোজেক্ট এত বেশি ক্যাপিট্যা-ইনটেনসিভ যে আমাদের ছোটখাট ঠেকা দিয়ে ইরিগেশন ডিপার্টমেন্টের কাজ চালাতে হচ্ছে। মন্ত্রী মহাশয়কে এই সীমাবদ্ধতার মধ্যে কাজ করতে হচ্ছে, এর বাইরে উনি এখন পর্যন্ত বেরুতে পারছেন না। তাছাড়া আপনি জানেন ড্যাম, ব্যারেজ যখন করি তখন এনভায়রনমেন্টাল একটা ব্যাপার এসে গেছে। আপনি দেখেছেন যে তেহেরি ড্যাম নিয়ে পুরো তেহেরি শহর ডুবে যাবে বলে সেখানে আন্দোলন হচ্ছে। নর্মদা ভ্যালি নিয়ে এখন আস্তে বাবা আন্দোলনে নেমেছেন। কেরালায় সাইলেন্ট ভ্যালি প্রোজেক্ট সেখানে আন্দোলনের ফলে বন্ধ হয়ে আছে। তিস্তা প্রকল্পে ওতলাবাড়ি অঞ্চলে প্রচুর বনাঞ্চল নষ্ট হবে, এই এনভায়রনমেন্টাল অ্যাসপেক্টের দিকে যথেষ্ট নজর দেওয়া হয়নি। আমার মনে হয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারে নতুন করে ভাববেন। এখন পশ্চিমবঙ্গে যে প্রকল্পগুলি আছে সেই প্রকল্পগুলির মধ্যে বড় প্রকল্প প্রায় কমপ্লিটেড দামোদর ভ্যালি কর্পোরেশন, তিলপাড়া ব্যারেজ সহ ময়ূরাক্ষী প্রকল্প এবং মুকুটমনিপুরে কংসাবতী প্রকল্প। কংসাবতী প্রকল্প এখনও বাকি আছে, এই বছরে ১১ কোটি টাকা দেওয়া হচ্ছে। কিন্তু যেটায় গুরুত্ব আরো বেশি দেওয়ার দরকার ছিল এই পুরো ইরিগেশন বাজেটে সেটা আমার মনে হয় বড় ড্যাম, ব্যারেজ করার দিকে নয়, ড্রেনেজ স্কীম করার দিকে গুরুত্ব আরও বেশি দেওয়ার দরকার ছিল। কংগ্রেস আমলে দুবদা বেসিন ড্রেনেজ স্কীম সম্পূর্ণ করেছিল, কিন্তু সাম্প্রতিককালে যে ড্রেনেজ স্কীম নেওয়া হয়েছে ঘিয়া, কুন্তি, যমুনা, এই ধরণের কিছু ড্রেনেজ স্কীম এখনও রয়েছে, সেই ড্রেনেজ স্কীমগুলির কাজ বড় আস্তে আস্তে এগোচ্ছে। নিম্ন দামোদর যে স্কীম নেওয়া হয়েছে গড়চুমুকে গেট হয়েছে, কিন্তু এখনও পর্যন্ত নিম্ন দামোদর প্রকল্প সম্পূর্ণ হয়নি।

আমার মনে হয় ড্রেনেজ স্কীমগুলিতে আমাদের বেশি দৃষ্টি দেওয়া দরকার। একটা সর্ট টাইমের জন্য ফ্লাড হয় লোকে জানে, লোকে মেনে নিচ্ছে যে ফ্লাড হবে, বিশেষ করে সারা পশ্চিমবঙ্গে নদীর বেড আস্তে আস্তেপলি পড়ে উঁচু হয়ে যাচ্ছে, তার ফলে যখন জলের রাশ আসে তখন বন্যা হয়, তারপর সেই জলের রাশ যখন চলে যায় তখন বন্যাও চলে যায়। লোকের ঘরবাড়ী ডুবে যায়, প্রতি বছর রিলিফ ডিস্ট্রিবিউশন হয়, এটা লোকে জীবনের অংশ হিসাবে মেনে নিয়েছে। আজকে ভাবা দরকার আছে এক একটা এলাকা চিহ্নিত করে মানুষকে বন্যা থেকে বাঁচাবার রাস্তা তৈরি করতে পারি কিনা। আমার মনে হয় ইরিগেশন দপ্তরের এই ব্যাপারে যথেষ্ট দৃষ্টি দেওয়া দরকার। তিস্তা প্রকল্পকে আমরা সমর্থন করি এবং তিস্তা প্রকল্পে এর আগে কেন্দ্রীয় সরকার টাকা দেননি এটা আমাদের ইরিগেশন মিনিস্টার বার বার বলেছেন। তিস্তা প্রকল্পের মাত্র কাজ হয়ে গেছে ৪টি ব্যারেজের—তিস্তা, মহানন্দা, ডাহুক এবং মহানন্দা অ্যাকুইডাক্ট সম্পূর্ণ হয়ে গেছে, এই বছরে রাজ্য সরকার ২০ কোটি টাকা বরাদ্দ করেছেন। কিন্তু মন্ত্রী মহাশয়কে বিশেষ করে দেখতে বলি তাঁর সততা এবং সুনাম আছে বলে যে শিলিগুড়িতে একটা নিও রিচ ক্লাস তৈরি হয়েছে যেটা হচ্ছে কন্ট্রাক্টর ক্লাস। তিস্তা প্রকল্পে টাকা খরচ হচ্ছে, কিন্তু কতটা অ্যাকচুয়্যাল ইউটিলাইজেশন হচ্ছে সেটা সার্ভে করা দরকার। তার কারণ তিস্তা প্রকল্প সম্পর্কে বিভাগীয় দুর্নীতির অভিযোগ আছে, ওখানকার চিফ ইঞ্জিনিয়র সম্পর্কে ভিজিলেন্সে অভিযোগ আছে। এক শ্রেণীর বাঙালী কন্ট্রাক্টর কাঁচা পয়সা করেছে, এই রকম ক্লাস শিলিগুড়িতে ভর্তি হয়ে গেছে। প্রকল্প হোক, কিন্তু প্রকল্প হলে মানুষের কাছে জল পৌছাতে হবে। সেটা না হয়ে যদি ঐ প্রকল্প শুধু কন্ট্রাক্টরদের লাভের জন্য হয় তাহলে বড় দুঃখের ব্যাপার হবে। আমরা আশা করেছিলাম এই বছর আরো কিছু বেশি টাকা এই তিস্তা প্রকল্পে পাওয়া যাবে। এখনো পর্যন্ত ১০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দেবেন বলেছেন। কিন্তু সেই ১০ কোটি টাকা দেবার ফার্ম কমিটমেন্ট এখনো পর্যন্ত কেন্দ্রীয় ইরিগেশন ডিপার্টমেন্টের বাজেটে দেখিনি। আমি আশা করি মাননীয় মন্ত্রী এই ব্যাপারে আমাদের একটু আশ্বস্ত করবেন। আর একটি সমস্যার কথা মাননীয় কৃষিমন্ত্রী কমলবাবু সেদিন বিধানসভায় উল্লেখ করেছেন। সেটা হচ্ছে বোল্ডারের ব্যাপার। উত্তরবঙ্গে নদীগুলি ভেঙ্গে যাচ্ছে। এই নদীগুলিতে বাঁধ দেবার জন্য বোল্ডারগুলি নিয়ে যেতে হয়। জঙ্গল থেকে এইগুলি নিয়ে যাবার জন্য এনভাইরনমেন্ট ডিপার্টমেন্টের ক্লিয়ারেন্স লাগে। কমলবাবু সেদিন বললেন এনভায়রনমেন্ট ডিপার্টমেন্টের ক্লিয়ারেন্স প্রায় দু বছর ধরে আটকে আছে। তার ফলে উত্তরবঙ্গের বন্যা নিয়ন্ত্রণ স্কীম, ফ্লাড কন্ট্রোল মেজার সম্পূর্ণ ভাবে আটকে আছে। আজকে কেন্দ্রে নতুন বন্ধু সরকার এসেছে। আমি আশা করি দেবুবাবু কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে চেষ্টা করে এই ফ্লাড কন্ট্রোল মেজারের জন্য বোল্ডারগুলি দেওয়ার ব্যাপারটা করিয়ে আনতে পারবেন। আমরা আশা করেছিলাম এই বাজেটের কোথাও হয়ত ফারাক্কা ব্যারেজের কথাটা উল্লেখ থাকবে। তার কারণ, এই ফারাক্কা ব্যারেজ নিয়ে অনেক মানুষের অনেক রকম জনশ্রুতি আছে এবং এই নিয়ে অনেক আলোচনা হয়েছে। কিন্তু সত্যি কথাটা হল এই যে, ফারাক্কা ব্যারেজ যে উদ্দেশ্য নিয়ে তৈরি হয়েছিল সেটা পূর্ণ হচ্ছে না। ফারাক্কা ব্যারেজ নিয়ে প্রথম গ্যানজেস ওয়াটার এগ্রিমেন্ট হল ১৯৭৭ সালে এবং বাবু জগজীবন রাম তখন মন্ত্রী ছিলেন। আমার বেশ মনে আছে, আমি তখন পার্লামেন্টে বলেছিলাম জনতা সরকারের এই চুক্তি হচ্ছে কলকাতা বন্দরের মৃত্যু চুক্তি। ফারাক্কা ব্যারেজ দিয়ে যথেষ্ট জল গঙ্গা, ভাগিরথীতে

প্রবাহিত না হলে কলকাতা বন্দর বাঁচবে না। এই চুক্তি প্রবর্তন দরকার। এটা বাংলাদেশে কম জল-এর প্রবলেম নয়। প্রতি বছরই বেশি জলে বাংলাদেশ ডুবে যায়। রাজনৈতিক কারণে ওরা গঙ্গার জল দাবি করে, অথচ গঙ্গার জল রোজই কমে যাচ্ছে এবং কলকাতা বন্দর রোজই একটু একটু করে মৃত্যুর দিকে এগিয়ে যাচ্ছে। কিন্তু পশ্চিমবঙ্গ থেকে এই দাবি কেন করা হবে না, কনসিসটেন্টলি ফর অগমেনটেশন অব ওয়াটার সাপ্লাইজ থ্রু গ্যাঞ্জেস? বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে এই চুক্তি প্রথম হয়েছে এবং এই দাবি বামফ্রন্টের পক্ষ থেকে যথেষ্ট ভাবে করা হয়নি। কলকাতা বন্দরকে বাঁচানোই ছিল ফারাক্কা ব্যারেজের মূল কথা। সেটা কেন হল না, এটা আমরা বুঝতে পারছি না। এই প্রসঙ্গে আখরিগঞ্জ এবং অন্যান্য জায়গায় গঙ্গার ভাঙন সম্পর্কে মাননীয় সদস্য শুভেন্দু চৌধুরী বললেন। ফারাক্কা ব্যারেজের জন্য গঙ্গার ভাঙন সৃষ্টি হয়েছে, এটা অবৈজ্ঞানিক কথা। পদ্মার একূল ভাঙ্গে, ওকূল গড়ে, এটা হচ্ছে ঐতিহাসিক ব্যাপার। ফারাক্কা ব্যারেজ ১৯৭২ সালে কমিশন্ড হয়েছে। তার আগে'ও গঙ্গা ভাঙনের সমস্যা ছিল। কিন্তু আজকে সমস্যা হয়ে দাঁড়িয়েছে মুর্শিদাবাদের এবং এই গঙ্গার ভাঙন মুর্শিদাবাদের লালগোলা, ভগবানগোলা, আখরিগঞ্জ এলাকার একটা ভয়াবহ সমস্যা হয়ে দাঁড়িয়েছে। প্রতি বছরই মন্ত্রীর উপর এই বিষয়ে চাপ পড়ে। কেননা, উনি ঐ জেলার লোক। কিছু কিছু ইমিডিয়েট প্যালিয়েটিভ মেজার ওঁর নিতে হয়। কিন্তু আমরা মনে করি না যে, এই গঙ্গার ভাঙন শুধু একা ইরিগেশন দপ্তরের সমস্যা এবং আমরা এও মনে করি না যে, গঙ্গার ভাঙন একমাত্র মুর্শিদাবাদের সমস্যা এবং একমাত্র মন্ত্রী দেবব্রতবাবুর সমস্যা। আমরা এই সমস্যাটিকে অনেক বড় সমস্যা বলে মনে করি। এই গঙ্গা ভাঙনের ব্যাপারটি স্টাডি করে পারমানেন্ট মেজার নেবার ব্যবস্থা করতে হবে। এই বছর আর এক মাসপরেই বর্ষা এসে যাবে। ৭ই জুন বর্ষা আসছে। তার আগেই কিছু মেজার নিতে হবে। প্যালিয়েটিভ মেজারের বাইরে সেই মেজার যাবে বলে আমরা মনে করি না। কিন্তু আগামী বছর কেন্দ্রীয় সাহায্য নিয়ে বিশেষ করে মুর্শিদাবাদের পুরো বাঁধের ক্ষেত্রে যাতে বড় উদ্যোগ নেওয়া হয় এটা মন্ত্রীকে দেখতে হবে। গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশন আছে। পাটনায় তাদের হেড কোয়ার্টার। দিল্লীতে ১০ কোটি টাকার উপর একটা প্রোগ্রাম হচ্ছে সেন্ট্রাল ওয়াটার বোর্ডের, ইরিগেশন মিনিস্ট্রির তত্ত্বাবধানে। সেখানে এই গঙ্গা ভাঙ্গন সম্পর্কে একটা কমপ্রিহেনসিভ প্রজেক্ট যদি আমরা করতে না পারি তাহলে মুর্শিদাবাদের আখরিগঞ্জ, ধুলিয়ান যেমন গঙ্গা বক্ষে চলে যাচ্ছে তেমনি মুর্শিদাবাদের বাকি অংশটা'ও ভাঙনের মুখে চলে যাবে। মুর্শিদাবাদের ব্যাপক অংশে আজকে ভাঙন চলছে। এক জায়গায় বোল্ডার ফেললে হয়ত টেম্পোরারি নদীর কোর্স পাল্টাতে পারে, কিন্তু শেষ পর্যন্ত কোনও সমস্যারই সমাধান হবে না। ফারাক্কা ব্যারেজ নিয়ে এর আগে বার বার আমরা দিল্লী গিয়েছিলাম। ফারাক্কা ব্যারেজ দিয়ে আরো বেশি করে গঙ্গার জল চাই এবং গঙ্গার ভাঙন রোধে কেন্দ্রীয় সাহায্যের প্রকল্প চাই।

[4-30 – 4-40 P.M.]

এ নিয়ে উনি কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করুন। মাননীয় মন্ত্রী মহাশয়ের সঙ্গে এ ব্যাপারে আমরা সম্পূর্ণ ভাবে গলা মেলাব, তার সঙ্গে সায় দেব। মাননীয় সদস্যরা নিশ্চয় ইরিগেশন দপ্তরের যে সাবজেক্ট কমিটি হয়েছিল তার রিপোর্টটি দেখেছেন। সেই রিপোর্টের যেটা

সবচেয়ে গুরুত্বপূর্ণ ব্যাপার সেটা হচ্ছে এই দপ্তরের ত্রুটি সম্পর্কে তারা বলেছেন। একটা ব্যাপার শুভেন্দুবাবু উল্লেখ করছিলেন, কেলেঘাই-এর ব্যাপার যে মাত্র ৫ লক্ষ টাকা দেওয়া হয়েছে। এটাতে মেদিনীপুরের সবং, পটাশপুর ইত্যাদি জায়গা অ্যাফেক্টেড হয়, সে দিকে যথেষ্ট দৃষ্টি দেওয়া হয়নি। তারপর যেটা সবচেয়ে বড় ব্যাপার, শুভেন্দুবাবুও উল্লেখ করেছেন, সুবর্ণরেখা প্রোজেক্টের কথা। এই সুবর্ণরেখা প্রোজেক্ট হচ্ছে বাংলা, বিহার, উড়িষ্যার ট্রাই-জাংশন, বিরাট একটা এলাকার সেচের জল তারা দিতে পারে। এই সুবর্ণরেখা প্রোজেক্টের এখনও এনভায়রনমেন্টাল ক্লিয়ারেন্স পাওয়া যায়নি। এ পর্যন্ত উনি ৮ কোটি টাকা সুবর্ণরেখার জন্য ধরেছেন, গতবার ছিল ২ কোটি টাকা। কি অপটিমিজমে এই ৮ কোটি টাকা ধরেছেন জানি না। অথচ এই কাজটা দ্রুত হওয়া দরকার। তার কারণ, বিহারে চাণ্ডিল ড্যামের কাজ কমপ্লিট করেছেন। চাণ্ডিল ড্যাম থেকে সুবর্ণরেখা দিয়ে যখন জল ছাড়বে তখন গোপিবল্লভপুর, কুটিঘাট ভেসে যাবে। এর ফলে সেখানে একটা বিরাট বিপর্যয়ের সৃষ্টি হবে। আমি তাই বলতে চাই যে বিষয়টা যদি এতই গুরুত্বপূর্ণ হয় তাহলে এটা এতদিন পড়ে আছে কেন, এটা কমপ্লিট হচ্ছে না কেন? শুধুমাত্র এনভায়রনমেন্টাল ক্লিয়ারেন্সের জন্য এতবড় একটা প্রজেক্ট পড়ে থাকবে যা আটকে থাকবে এটা খুব একটা আনন্দের বিষয় নয়। আমি আর একটি বিষয় মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, আমাদের যেটা বড় সমস্যা বা প্রবলেম সেটা হচ্ছে, এই যে সমস্ত বড় রিভার ভ্যালি প্রজেক্ট আছে সেখান থেকে যে জল আসে এটা প্রিসিয়াস কমডিটিস আজকের দিনে কৃষকদের কাছে। ডি. ভি. সি. দুদিন জল ছাড়তে দেরি করলে বোরো চাষীরা হাহাকার করে। উইন্টার ক্রপ, সেটা very highly dependent on irrigation. সেই উইন্টার ক্রপে তারা অনেক সময় জল পায়না। আমরা দেখেছি, পশ্চিমবঙ্গে এখনও পর্যন্ত যে তিনটি বড় প্রজেক্ট আছে এবং নতুন প্রজেক্ট যা হচ্ছে তার সাইড লাইনিং করা যায়নি। সারা পৃথিবীতে আজ এ ব্যাপারে অনেক নতুন নতুন টেকনলজি বার হয়েছে সেটা দেখা দরকার। কি ভাবে এই উইন্টার ক্রপ নষ্ট হয় সেটা আমি দেখেছি। বিশেষ করে কংসাবতী প্রোজেক্টে দেখছিলাম যে বাঁকুড়া, পুরুলিয়ায় সেখানে আস্তে আস্তে ফিল্ড চ্যানেলে যখন আসছে তাতে বিরাট পরিমানে জল সিপেজে নষ্ট হয়ে যাচ্ছে। কাজেই আমরা যখন প্রজেক্ট করবো তখন এই সিপেজের প্রবলেমের দিকে দৃষ্টি দেওয়া দরকার। আমরা বলি, আমাদের এই পশ্চিমবঙ্গে এখনও জলের অভাব নেই কিন্তু আস্তে আস্তে এই জলের অভাব আসবে। এরজন্য যদি আগে থেকে আমরা নিজেদের প্রস্তুত না করি তাহলে আমরা ভবিষ্যতে বিরাট সঙ্কটের সম্মুখীন হব। মাননীয় মন্ত্রী মহাশয়কে তাই বলব, পশ্চিমবাংলায় বড় প্রোজেক্টের ক্ষেত্রে, ইরিগেশনের ক্ষেত্রে একটা নতুন পথ দেখান। আমরা জানি, মেঘনাদ সাহা, তাঁর উদ্যোগে রিভার রিসার্চ ইনসটিটিউট হয়েছিল এবং প্রথমে ডি. ভি. সির সঙ্গে যুক্ত ছিলেন। সেখানে কপিল ভট্টাচার্য থেকে শুরু করে দেশের বড় বড় ইঞ্জিনিয়ররা আমাদের এই পশ্চিমবঙ্গের লোক। কাজেই আমরা কেন ইরিগেশনের ক্ষেত্রে ব্যাপকভাবে পিছিয়ে থাকবো সেটা দেখা দরকার। মন্ত্রী মহাশয়ের দপ্তরে আর একটা বড় ব্যাপার আছে। সুন্দরবনের এমব্যাঙ্কমেন্টগুলি ওঁর দপ্তরে লোকেরা রক্ষা করেন। সুন্দরবনের লার্জ জোনে খালের উপরে বাঁধ দিয়ে লোকেরা কোনও রকমে জমি রক্ষা করছে। একটা টাইডল ওয়েভ এলে সব বাঁধ ভেঙ্গে দেয় এবং ইরিগেশন ডিপার্টমেন্টকে আবার কিছু খরচ করতে হয়। বাঁধ ভেঙ্গে গেলে সেখানে নোনা জল ঢুকে যায় এবং তার ফলে সেখানে আর কিছু চাষ করতে পারেনা, ফলে কৃষকের সর্বনাশ

হয়ে যায়। আর মিষ্টি জল হলে তাদের লাভ হয়। এটা আগেকার দিনে কৃষকরা মেনে নিত। কিন্তু সুন্দরবনের এই মেনটেনেন্স অব এমব্যাঙ্কমেন্ট, এটা বরাবরই আমাদের মাননীয় সেচ মন্ত্রীর দপ্তরের অধীনে। আমরা বরাবরই দেখছি যে এগুলি যখন করা হয় তখন শর্ট টাইম টেণ্ডার দিয়ে করা হয় এবং যে প্রসেসে এগুলি রিপেয়ার করা হয় তাতে এগুলি সাফিসিয়েন্টলি স্ট্রং হয়না। আমরা দেখছি যে এখানে একটা কন্ট্রাক্টর কালচার গড়ে উঠেছে। এই কন্ট্রাক্টর কালচারটা কি? এটা হচ্ছে, এই কন্ট্রাক্টররা এমন ভাবে এই জিনিসগুলি তৈরি করার চেষ্টা করে যাতে প্রতি বছরই কিছু রিপেয়ার করে তারা কিছু টাকা পেতে পারে। সেটা বস্তাই বলুন, এমব্যাঙ্কমেন্টই বলুন আর বড় প্রজেক্টই বলুন, সব ক্ষেত্রে তারা এই ভাবে কাজ করেন। We must have to get away from this contractors culture. ইরিগেশন এবং পি. ডব্লু. ডি-এই দুটো দপ্তর যাদের নিজেদের ইঞ্জিনিয়র আছে, যথেষ্ট মেকানিজম আছে এগুলিকে স্ট্রং করার জন্য। কাজেই এই দপ্তরগুলি কেন এই কন্ট্রাকটর কালচারের হাত থেকে মুক্তি পাবেনা? এটা আমাদের অত্যন্ত গুরুত্ব দিয়ে ভাবা দরকার।

এরপরে আমি এখানে মেজর ইরিগেশন সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। পশ্চিমবঙ্গে ইরিগেশনের যে প্রোটেনসিয়ালিটি আছে সেটা আমরা পুরোপুরি কাজে লাগাতে পারিনি। আমাদের ৬১.১০ লক্ষ হেক্টর জমির যে ইরিগেশন প্রোটেনসিয়ালিটি আছে সেটা আমরা পুরোপুরি ইউটিলাইজ করতে পারিনি। আমি যদি ভুল করে না থাকি তাহলে দেখবো যে পশ্চিমবঙ্গে আমাদের কংগ্রেস আমলে ২২ পারসেন্ট জমির টোটাল এরিয়া ইরিগেটেড হয়েছে। কিন্তু এই ১৩ বছরে কি হয়েছে আমি জানিনা। আমি ইকনমিক রিভিউ খুলে দেখছিলাম যে কত পারসেন্ট কি হয়েছে। মেজর ইরিগেশনে আমাদের টোটাল যে এক্সপেকটেড প্রোটেনসিয়ালিটি আছে সেটাতে আমরা পৌছাতে পারিনি। অ্যাকচ্যুয়াল স্ট্যাটিসটিকটা আমি পাচ্ছি না যে এক্সজাক্টলি কতটা কি হয়েছে। আপনারাতো নতুন কোনও প্রজেক্ট করেন নি। শুধু তিস্তা দিয়ে শুরু করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় এই সম্পর্কে উত্তর দেবেন যে স্ট্যাটিসটিক্যাল অ্যাপেনডিক্সয়ে কি আছে না আছে। কাজেই আশা করবো মেজর ইরিগেশনের প্রোটেনসিয়ালিটি বাড়াবার চেষ্টা করবেন। আমি আর দু'একটা কথা বলে শেষ করবো। মাইনর ইরিগেশন সম্পর্কে আমাদের মানস ভূঁইয়া বলবেন। তিনি গ্রাউণ্ড ওয়াটার সম্পর্কে এক্সপার্ট। আমি এখানে একটি কথা বলতে চাই। মহারাষ্ট্র থেকে যখন কেউ আমাদের এখানে আসে তখন তারা রাস্তার সারফেস ওয়াটার দেখে দুঃখ পায়। তারা বলে যে তোমাদের এখানে এত সারফেস ওয়াটার নষ্ট হচ্ছে। আপনি যদি ওয়েস্টার্ণ মহারাষ্ট্রে যান তাহলে দেখবেন যে সেখানে এক ড্রপ, এক ড্রপ করে পারকোলেশন ট্যাঙ্কে যে জল জমা হয় তাই দিয়ে তারা সুগার ক্যানের চাষ করছে। আর আমাদের এখানে মাইনর ইরিগেশনের কি ডেভেলপমেন্ট হয়েছে? মন্ত্রী মহাশয় বললেন যে ২০৭৪টি স্যালো এবং ক্লাস্টার টিউবয়েল খারাপ হয়ে আছে। মন্ত্রী মহাশয়ের আসার আগে এই বক্তৃতা বেরিয়ে গেছে। এই রিপোর্টে যা বলেছেন সেটা মাইনর ইরিগেশন দপ্তরের পক্ষে মারাত্মক। তিনি প্রথমে বলেছেন যে এস. এফ. পি. পি. has been failure. তার মানে এস. এফ. পি. পি প্রোগ্রাম সফল হয়নি। দ্বিতীয়তঃ আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে মাইনর ইরিগেশন স্কীম এইচ. ডি. টি. ডব্লিউ এবং এল. ডি. টি. ডব্লিউ-তে কাজ ঠিক মতো হয়নি। ইন্টারন্যাশান্যাল ডেভেলপমেন্ট এজেন্সির

টাকা দেওয়া সত্ত্বেও owing to a member of reasons, there was negligible activity during the first two years of the project. এখানে আর একবার ব্যাপক ভাবে ব্যর্থ হয়েছেন। লাস্টলি কমাণ্ড এরিয়া ডেভেলপমেন্টের ব্যাপারে সেখানে বলছেন, The progress of the scheme has not been upto the mark due to various constraints. স্যার, যেখানে জল আছে, সার্ফেসে আছে, গ্রাউণ্ডে আছে, সেখানে আমরা কী দেখছি, বামফ্রন্ট সরকার আসার পর Minor irrigation has been neglacted. যে ক্লাসটার শ্যালো, ডিপ টিউবওয়েল এর স্ট্রাকচার, আমরা ১৯৭২ থেকে ৭৭ সাল পর্যন্ত করেছিলাম, That has not been looked after. ২ হাজার ৭৪টা টিউবওয়েল খারাপ হয়ে আছে, The state is passing through on acute shortage of electricity. So, our distribution is in restrictive measure. আমি আপনাকে বলবো, মন্ত্রী মহাশয়ের এই বক্তৃতায় আছে গ্রাউণ্ড ওয়াটার ইউটিলাইজেশনের ব্যাপারে উনি আইন আনবেন। আজকে আমাদের যা আছে সেইগুলোকে ভাল ভাবে ইউটিলাইজ করতে পারছেন না। আজকে গ্রাউণ্ড ওয়াটার প্ল্যানিং আরও কেয়ারফুলি করা দরকার। এই ব্যাপারে কোনও আইন আনলে আমরা সমর্থন জানাবো। এই বলে আমাদের কাট মোশনগুলোকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 – 4-50 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মিঃ ডেপুটি স্পিকার মহাশয়, অন এ পয়েন্ট অব ইনফর্মেশন, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে সকলের দৃষ্টি আকর্ষণ করছি যেটা আজকে আমাদের রাজ্যে সবচেয়ে আলোচিত বিষয়, শুধু আমরা আলোচনা করছি না, সারা পশ্চিমবাংলার মানুষের মধ্যে একটা উৎসাহ সৃষ্টি হয়েছে, বিষয়টা হচ্ছে শিক্ষক মহাশয়দের ৬৫ বছর বয়স থেকে ৬০ বছর করা হয়েছে অবসর গ্রহণের বয়স। এই বয়স সম্পর্কে একটা তুমুল আলোচনা চলছিল, যেটা সরকার বিরোধী এবং এই বিষয়ে একটা মামলা চলছিল হাইকোর্টে। জাস্টিস কে. এম. ইউসুফের অধীনে যে মামলা চলছিল, সেখানে তিনি আজকে একটা রায় দিয়েছেন যে বামফ্রন্ট সরকার শিক্ষকদের বয়স সম্পর্কে যে নীতি গ্রহণ করেছেন এবং তাঁদের বিভিন্ন যে সুযোগ সুবিধা দিয়েছেন সেটাকে তিনি গ্রহণ করছেন এবং সেটাই তিনি বহাল রেখেছেন এবং বলেছেন ৬০ বছর সময় সীমা যেটা সরকার ঠিক করেছেন, এটা বহাল রইলো। শিক্ষকদের আবেদন খারিজ হয়ে গেল। আমি আপনার মাধ্যমে এই সভার কাছে জানাতে চাই, এই খবর পশ্চিমবাংলার জনগনের কাছে একটা গুরুত্বপূর্ণ খবর। এতে কংগ্রেস বন্ধুরা বিরূপ হতে পারেন, কিন্তু পশ্চিমবাংলার জনগন এই রায়ের ফলে আনন্দিত।

গোলমাল

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারপ্রাপ্ত মন্ত্রী মাননীয় সেচ ও জলপথ বিভাগের তথা কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের মন্ত্রী ১৯৯০-৯১ সালের ব্যয় বরাদ্দ যা উপস্থাপিত করেছেন, তাকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। সেচ ও জলপথ বিভাগের জন্য বাজেটের পরিমান ৯০ কোটি টাকা, তার মধ্যে সেচ ক্ষেত্রের জন্য ৫৫ কোটি টাকা, বন্যা নিয়ন্ত্রণের জন্য ৩৫ কোটি টাকা,

আর কেন্দ্র প্রতিশ্রুতি দিয়েছেন ১০ কোটি টাকা। ক্ষুদ্র সেচ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ১৯৯০-৯১ সালের বার্ষিক যোজনায় ৫৫৬২.০০ লক্ষ টাকার প্রস্তাব ধরেছেন এবং ক্ষুদ্র সেচের দ্বারা অতিরিক্ত ১ লক্ষ হেক্টর জমিতে সেচের ব্যবস্থা হবে। ভূগর্ভস্থ জল থেকে .৭৫ লক্ষ হেক্টর অতিরিক্ত জমিতে সেচের ব্যবস্থা করা হবে এবং ভূপৃষ্ঠস্থ জল থেকে .২৫ লক্ষ হেক্টর অতিরিক্ত জমিতে সেচের ব্যবস্থা করা হবে। আমাদের পশ্চিমবঙ্গে চাষযোগ্য জমির পরিমাণ ৫৪.১৭ লক্ষ হেক্টর। যদিও রাজ্যের ভৌগলিক আয়তন ৮৭.৮৫ লক্ষ হেক্টর। উক্ত জমির মধ্যে সর্বাধিক ৪১.১০ লক্ষ হেক্টর জমিকে সেচের আওতায় আনা সম্ভব। এর মধ্যে মোট ২৩.১০ লক্ষ হেক্টর এলাকাকে বড় ও মাঝারি প্রকল্পের মাধ্যমে সেচের আওতায় আনা যেতে পারে। ক্ষুদ্র সেচের দ্বারা ৩৮ লক্ষ হেক্টর জমিতে সেচ হতে পারে, তার মধ্যে ২৫ লক্ষ হেক্টর হবে ভূগর্ভস্থ জল থেকে এবং ১৩ লক্ষ হেক্টর ভূপৃষ্ঠস্থ জল থেকে। এই ভাবে আমাদের বাজেটে সেচের জন্য বিভিন্ন রকম টাকা ধরা হয়েছে, আমাদের যে বৃহৎ সেচ প্রকল্পের কাজ গুলিতে হাত দেওয়া হচ্ছে সেগুলি হচ্ছে, কংসাবতী জলাধার প্রকল্প—কংসাবতী প্রকল্পের আধুনিকীকরণ, ময়ূরাক্ষী সেচ প্রকল্প, দামোদর উপত্যকা প্রকল্পের ব্যারেজ ও সেচ ব্যবস্থা, তিস্তা ব্যারেজ প্রকল্প এবং সুবর্ণরেখা বাঁধ প্রকল্প। গোটা পশ্চিমবঙ্গ জুড়ে এই সমস্ত বড় বড় সেচ প্রকল্প গুলি রয়েছে। অথচ আমাদের পুরুলিয়া জেলায় কোনও বৃহৎ সেচ প্রকল্প নেই। আমরা দীর্ঘ দিন ধরে আশা করে আছি আমাদের খরাপ্রবণ পুরুলিয়া জেলাকেও বৃহৎ সেচ প্রকল্পের আওতার মধ্যে আনা হবে। কিন্তু এখনো পর্যন্ত সেরকম কিছুই আমরা দেখছি না। এবিষয়ে অবিলম্বে আমাদের চিন্তা ভাবনা করা দরকার। আমরা আশা করেছিলাম এবারের বাজেটের মধ্যে আমাদের বিষয়ে কিছু উল্লেখ থাকবে, কিন্তু তা আমরা দেখতে পাচ্ছি না। আমার মনে হয় থাকা উচিত ছিল। আমাদের জেলায় বেশ কিছু মাঝারী এবং ক্ষুদ্র সেচ প্রকল্প রয়েছে। কিন্তু যা আছে তা খুবই সামান্য। আমাদের খরাপ্রবণ জেলা, ১৯৮২-৮৩ সালে প্রচণ্ড খরা হয়েছিল। সে সময়ে কিছু প্রকল্পের কাজ শুরু হয়েছিল, অথচ সেগুলির কাজ এখনও পর্যন্ত সম্পূর্ণ হয় নি।যেটা একটু আগে আমাদের মাননীয় সদস্য শুভেন্দু বাবু বললেন। আমাদের বিধানসভার অ্যাসিওরেন্স কমিটি ওখানে গিয়েছিলেন, তাঁরা দেখে এসেছেন টাকার অভাবে এবং জমি অধিগ্রহণের সমস্যার জন্য প্রকল্প গুলি রূপায়িত হচ্ছে না, কাজ বাকি রয়েছে। সেখানে ডিমু, কারিয়র, কয়রাবেয়া কাজ মোটেই তরান্বিত হচ্ছে না, সঠিকভাবে কাজ এগুচ্ছে না। এখানে অনেক কাজ বাকি আছে। আমাদের পুরুলিয়া জেলায় দীর্ঘ দিনের পুরোনো অনেক গুলি সেচ প্রকল্প আছে—রূপাই, সাহারজোড়—সেগুলিতে যে গেট গুলি আছে সেগুলি দীর্ঘ দিন ধরে মেরামত করা হয় নি বলে সেগুলি দিয়ে সারা বছর ধরে একনাগাড়ে জল বেরিয়ে যায় এবং সেই জল সেচের কোনও কাজে লাগে না। আমাদের ইঞ্জিনিয়ারদের ক্রটির জন্যই এই গেট গুলির সাহায্যে জল বন্ধ করা যায় না। বহু বার এবিষয়ে বিধানসভায় উল্লেখ করা সত্ত্বেও সেই গেট গুলিকে এখনো বন্ধ করা হয় নি, এখনো জল বেরিয়ে যাচ্ছে। ফলে আমাদের পুরুলিয়া জেলার বেশিরভাগ জমিই এক ফসলা জমি, সেই এক ফসলা জমিতে একবারও জল দিতে পারছি না। গম চাষ করে যে চাষীরা তারা গমের জন্য জল পায় না। এক দিকে জলের অভাবে ফসল নষ্ট হয়ে যাচ্ছে, অপর দিকে ঐভাবে জল নষ্ট হচ্ছে। কলকাতা থেকে ডুবুরি নিয়ে গিয়ে গেটগুলি খোলার ব্যবস্থা হয়েছে। তাও সেই ডুবুরিরা খুলতে পারেনি, পাইপলাইনের সাহায্যে সাইফুনের সাহায্যে জল তুলে

সেচের ব্যবস্থা করা হয়েছে। অবৈজ্ঞানিক প্রক্রিয়ার এবং ইঞ্জিনিয়ারদের ভুলক্রটির জন্য গেটগুলি এইভাবে লাগানো হয়েছে। সুতরাং এই বিষয়ে নজর দিয়ে এই গেটগুলি মেরামত করে নতুনভাবে যাতে লাগানো যায় সেটা দেখবেন। যে সমস্ত সেচ প্রকল্পগুলো অসম্পূর্ণ আছে সে ব্যাপারে বিশেষভাবে নজর দেবেন। কাড়িয়র, ডিমুর, কয়রাবেড়া প্রভৃতির ব্যাপারে আমাদের পার্টির পক্ষ থেকে ডেপুটেশন দিয়েছিলাম, কিন্তু কোনও ফল হয়নি, ঐ কাজগুলো ত্বরান্বিত হচ্ছে না। ১৯৭৬-৭৭ সালে পশ্চিমবঙ্গে মাননীয় সিদ্ধার্থ শঙ্কর রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন তিনি পুরুলিয়াতে নলকূপ বসানো একেবারে বন্ধ করে দিলেন। তারপর ১৯৭৭ সালে যখন বামফ্রন্ট সরকার ক্ষমতায় এলেন তখন দেখা গেল পুরুলিয়াতে নলকূপ বসানো যাচ্ছে, প্রতিটি গ্রামে নলকূপ বসানো যাচ্ছে। এখন বামফ্রন্ট সরকার জানেন কি জানেন না, আমি জানি না, এই দপ্তরের মন্ত্রী মহাশয় জানেন কি জানেন না, আমি জানি না—এই সরকার বলেছেন ওখানে ডিপ-টিউবওয়েল হবে না, কিন্তু বেসরকারি মাধ্যমে ওখানে ডিপ-টিউবওয়েল হচ্ছে এবং হওয়া যে সম্ভব তার কয়েকটি প্রমান পাওয়া গেছে। ও. এস. ডি অফিসটা কলকাতায় হওয়ার জন্য সমস্ত কাজকর্মের ব্যাপারে আমাদের এখানে ছুটে আসতে হয়। এই ব্যাপারটা দেখা দরকার। বলে আমি মনে করি। এইসব প্রকল্পগুলির মাধ্যমে সত্যিই যাতে আমাদের জেলা সুযোগ-সুবিধা পায় তার জন্য বিশেষভাবে দৃষ্টি দিতে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। শুধু আমাদের জেলা নয়, বাঁকুড়া জেলাতেও যাতে সেচের ব্যবস্থা হয় তারজন্য আমি অনুরোধ জানিয়ে পুনরায় আপনার বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 – 5-00 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেচ দপ্তরের দুইজন মাননীয় মন্ত্রী শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় এবং শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র মহাশয় যে ব্যয়-বরাদ্দ নিয়ে এসেছেন এবং সেই সম্বন্ধে যা বক্তব্য রেখেছেন আমি তার বিরোধিতা করছি। সরকারি দলের দুই বক্তার বক্তৃতা শুনলাম, বিশেষ করে প্রথম বক্তা, শুভেন্দুবাবু আমাদের কথাগুলিই বলার চেষ্টা করলেন কিন্তু রেখে ঢেকে। আমি যে কথাটা বলছিলাম সেটা হচ্ছে, সেচ দপ্তরের মূলত যেটা অভাব সেটা হচ্ছে একটা বৈজ্ঞানিক, বর্তমান পরিস্থিতি-ভিত্তিক একটা ডায়নমিক রোলের অভাব দেখা যাচ্ছে। কতকগুলি প্রকল্পের স্থিতাবস্থা বজায় রেখে, অন-গোয়িং প্রজেক্ট সামনে রেখে আর মাথাভারী প্রশাসনের উপর যে সমস্ত সরকারি বন্ধুরা আছেন এই দপ্তরের সঙ্গে যুক্ত তাদের বেতন মেটাবার জন্য আজকে পশ্চিমবঙ্গের ৬ কোটি মানুষকে ট্যাক্স গুনতে হচ্ছে, কেন্দ্রের সাহায্য এবং রাজ্যসরকারের কোষাগার থেকে অর্থ বিনিয়োগ করা হচ্ছে। অথচ প্রতি বছরই ভয়ঙ্কর পরিস্থিতির সৃষ্টি হচ্ছে। অথচ মূলত কনসেন্টটা পরিবর্তন করার কোনও দৃষ্টিভঙ্গি সেচ দপ্তরের বাজেট-এর মধ্যে নেই। একথা কেন বললাম? পশ্চিমবঙ্গে মূলত যে সমস্যাগুলি যেগুলি নিয়ে প্রতি বছর আলোচনা হচ্ছে—আমি প্রথমেই বলি, ফ্লাড কনট্রোল প্রোগ্রামে টাকা দিচ্ছেন না, কম দিচ্ছেন। ইরিগেশন প্রজেক্টে টাকা দিচ্ছেন, আমরা যদি পর্যালোচনা করি তাহলে দেখবো ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনা থেকে দেখতে পাই পশ্চিমবঙ্গে ফ্লাড কনট্রোল প্রোগ্রামে ২৬৪ কোটি টাকা সর্টফল। কেন হবে? প্রতিটি ক্ষেত্রে আপনি সর্টটার্ম বেনিফিট টেম্পোরারি বেনিফিট দিচ্ছেন। বন্যা হলে, বাঁধ ভাঙলে মানুষ বাঁচলো কি মরলো

তা দেখার দরকার নেই, অফিসারদের ডাকলেন, কন্ট্রাক্টরদের ডাকলেন ৫০/৫০ বাটোয়ারা হয়ে গেল। কোথায় বিল যাচ্ছে, কি হচ্ছে, ভয়ানক দুর্নীতি বাসা বেঁধেছে। সেচ দপ্তরে একেবারে ঘুঘুর বাসা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় সৎ কিন্তু তাঁর দপ্তরের অধীনে কন্ট্রাক্টারদের ঘুঘুর বাসায় যদি হাত দিতে পারেন তাহলে কিছু হতে পারে। এই দপ্তরকে পদ্ধতিগতভাবে নূতন কাজের মূল্যায়ন করে নূতন গতিবেগ নিতে হবে। আমি জানি, আপনি কিছু কিছু শুরু করেছেন, কি হচ্ছে বলবেন। দুটো স্কীমের কথা আপনি স্বীকার করেছেন—যে স্কীমগুলি নিয়েছেন এবং নেবার চেষ্টা করছেন—আমি মেম্বার ছিলাম, রিপোর্ট নিয়ে বেশি কথা আমি বলতে চাই না, যেটুকু না করলে নয়, সেটুকু বলছি। একটা পরিকল্পনা গ্রহণ করতে হবে। আপনি জানেন পশ্চিমবঙ্গে মরশুমের চাষটা তিনটি সেচ প্রকল্পের জলের উপর নির্ভর করে আছে। প্রতি অলটারনেট ইয়ারে সুখা হচ্ছে, কৃষি ফসল নষ্ট হচ্ছে। আমাদের পশ্চিমবঙ্গে কৃষিতে যে উন্নতিটা, হয়েছে সেটা হচ্ছে বোরো চাষের মরশুমে উচ্চ ফলনসীল ধানের ক্ষেত্রে মাইনর ইরিগেশন একটা ইমপরট্যান্ট রোল প্লে করতে পারে এবং করছে। সেখানে ৩টি বৃহৎ সেচ প্রকল্প বৃহৎ পরিকল্পনায় জল সরবরাহ করা হয়, সেটা একটা বৃহৎ ভূমিকা পালন করে। আমরা জায়গায় গিয়ে দেখেছি যে মাইনর ইরিগেশন ডিপার্টমেন্ট কয়েক বছর ধরে একটা ভয়ঙ্কর পর্য্যায়ে থমকে দাঁড়িয়ে আছে, কাজ এগোচ্ছে না। মাননীয় সৌগত বাবু বললেন একটি আইটেম ধরে, মাইনর ইরিগেশন, আর. এল. আই. রিভার লিফ্‌ট ইরিগেশন টিল মার্চ ১৯৮৮ এই রাজ্যে ৩১৮০টি, আপনাকে তথ্য দিয়ে দেখাতে চাইছি, যে ৩১৮০টি ইনস্টল্ড ইরিগেশন পোটেনশিয়েল যা হওয়ার কথা ছিল তার ম্যাক্সিমাম ফিগার আমরা দেখিয়েছি। আমরা বলেছি যে এত ইরিগেশন পোটেনশিয়েল দরকার কিন্তু ইন রিয়ালিটি একটা প্রকাশ পেয়েছে—ওখানকার অডিট টিম যে সমস্ত কথাবার্তা বলেছেন— অনেক ইরিগেশন পোটেনশিয়েল, আণ্ডার ইউটিলাইজড, আন ইউটিলাইজড অবস্থায় থাকে, এগুলি কাজে লাগছে না। শুনলে অবাক হবেন যে এই স্কীমগুলি করতে ১৫৩.৯৯ লাখ টাকা খরচ হয়েছিল, আর ৫ থেকে ১০ বছর ধরে আনস্যুটেবল সাইট অফ দি লোকেশন, থেফ্‌ট অফ ইকুইপমেন্ট, চেঞ্জ অফ রিভার কোর্স ইরোসন অফ মেজর রিভার ব্যাঙ্কস এবং লোকাল ডিসপিউটের জন্য কয়েক শো আর. এল. আই. পড়ে আছে, কাজে লাগছে না। মানুষের প্রয়োজনে লাগছে না। কিন্তু আমরা তথ্য এবং রেখা চিত্রে সেই সমস্ত ফিগার দিচ্ছি এত আর. এল. আই. ইরিগেশন পোটেনশিয়েল এত অবধি গেছে। মালদা, মুর্শিদাবাদ ও বর্ধমান ৩টি জেলায় সার্ভে হয়েছিল আপনি জানেন। আপনি পিটিসন কমিটির চেয়ারম্যান ছিলেন, আপনার রিপোর্ট আছে, সেই ফাইনডিংস রিপোর্টে আছে। কিছু ব্যবস্থা হয়েছে কিন্তু দেখা যাচ্ছে ৭৫ লক্ষ টাকা একস্ট্রা খরচ করতে হচ্ছে। কারণটা হচ্ছে যে পাম্পগুলি ইলেকট্রিফিকেশন হয়েছিল, সেই ইলেকট্রিফিকেশন চুরি হয়ে গেছে, মালপত্র পড়ে আছে। ৫ বছর ধরে ইলেকট্রিক দপ্তরের সঙ্গে যোগাযোগ করে আর. এল. আই. পাম্প সেটস রি-ইলেকট্রিফিকেশনের সময় হচ্ছে না। এই দপ্তরে এত মাথাভারী প্রশাসন। সেখানে তেল দিয়ে চালানো হচ্ছে। ডিজেলের জন্য লক্ষ লক্ষ টাকা খরচ হচ্ছে। নামে, আর. এল. আই. ৩ লক্ষ শ্যালো, এত হাজার ডিপ টিউবওয়েল এত ইরিগেশন পোটেনশিয়েল পড়ে গেছে। দপ্তরের অফিসারদের জেলা পরিষদের হাতে বন্দী হওয়ার ফলে ক্ষমতা বিকেন্দ্রীকরণের জায়গায় এত কেন্দ্রীভূত হচ্ছে যে ভাল ভাল ইঞ্জিনিয়রদের সদিচ্ছা থাকা সত্ত্বেও টেকনিক্যাল সমন্বয়ের অভাবে তাঁরা পরিকল্পনা মতো কাজ করতে

পারছেন না। আপনার সেচ দপ্তর ৭ কোটি টাকা বিদ্যুৎ দপ্তরকে দিয়ে রেখেছে এনার্জাইজেশনের জন্য।

[5-00 – 5-10 P.M.]

কিন্তু যেখানে গতকাল সারা কলকাতাসহ গোটা পশ্চিমবঙ্গ অন্ধকারে ডুবে গেল সেখানে সেই বিদ্যুৎ হৃতভাগ্যদের এনার্জাইজেশন অফ দি শ্যালো টিউবওয়েল অ্যাণ্ড ডিপ টিউবওয়েলের জন্য ব্যবহৃত হবে এটা আমাদের আশা করা সম্ভব নয়। বিভাগীয় মন্ত্রী নতুন এসেছেন, তাঁকে এ-বিষয়ে নজর দিতে হবে। আমরা বলছি, ক্ষুদ্র সেচের ইরিগেশন পোটেনশিয়াল যদি বাড়িয়ে দিতে পারি তাহলে কৃষি উৎপাদনের ক্ষেত্রে আমরা বৈপ্লবিক ভূমিকা ভারতবর্ষের বুকে পালন করতে পারবো, কিন্তু সেই জায়গাতে একটা ভয়ঙ্কর প্রশ্ন এসে যাচ্ছে। আমি সেই জায়গাটা কোট করবো। আণ্ডার গ্রাউণ্ড ওয়াটার নিয়ে আমাদের ভাবনা-চিন্তা করতে হচ্ছে। কারণ গত কয়েক বছর ধরে ইরিগেশন পোটেনশিয়াল বাড়াবার জন্য সেচের স্বার্থে যে বিপদজনক পদক্ষেপ নিয়েছেন যা স্বাভাবিক ভাবে ওয়াটার ফেমিন সৃষ্টি করবে। এক্ষেত্রে আমরা সারফেস ওয়াটার ইউটিলাইজেশনের দিকে বেশি নজর দিচ্ছি না। যদি নদীর প্রবাহকে ঠিক রেখে, রিজারভারগুলি ঠিকমতো মেনটেন করে আমরা যদি সারফেস ওয়াটারকে চাষের কাজে বেশি করে ব্যবহার না করি, যদি ক্ষুদ্র সেচের অধীনে আণ্ডার গ্রাউণ্ড ওয়াটারের উপর নির্ভরশিলতা বাড়িয়ে দিই, তাহলে পশ্চিমবঙ্গে শীঘ্রই জলের দুর্ভিক্ষ দেখা দেবে। ১৯৮৯ সালে পশ্চিমবঙ্গের কয়েকটি জেলা কি সাংঘাতিক জল-দুর্ভিক্ষের সম্মুখীন হয়েছিল সে বিষয়ে অভিজ্ঞতা আমাদের আছে। এ বিষয়ে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, প্রবলেম অফ ওয়াটার রিসোর্সেস ডিউরিং ড্রাই সিজন—এই যে সমস্যা দেখা যাচ্ছে পশ্চিমবঙ্গে, এ-সম্পর্কে প্রয়াত কানাই ভৌমিক মহাশয় কয়েকদিন আগে একটি স্টেটমেন্ট করেছিলেন। তিনি বলেছিলেন Water famine occurs during long continuous dry spell. Its scarcity is now an annual phenomenon. During April-May '89 West Bengal witnessed severe water scarcity in several districts when a large number of domestic tubewells and wells failed to yield water, tanks/ponds become dry and shallow irrigation tubewells particularly those fitted with centrifugal pumps could not draw water from the sub-surface due to lowering of water level/piezometric head. এটা একটা ছোট ফেমিন। এ-বিষয়ে সেন্ট্রাল ওয়াটার কমিশন কি বলেছেন, ফোর্ট ফাউণ্ডেশন কি বলেছেন? আপনি পড়েছেন নিশ্চয়ই সেটা? তাঁরা এক ভয়ঙ্কর কথা বলেছেন। বলেছেন আগামী ২০০১ সালের মধ্যে সারা ভারতবর্ষে ওয়াটার ফেমিন হতে পারে এবং পশ্চিমবঙ্গে সেটা বিপদজনক ভাবে হতে পারে কারণ এখানে আণ্ডার গ্রাউণ্ড ওয়াটার ইউটিলাইজ করা হচ্ছে বাই ইনডিসক্রিমিনেশন ইউজ অফ শ্যালো টিউবওয়েল, ইরিগেশনের কাজে। এটা একটা ভয়ঙ্কর কথা। কাজেই মন্ত্রী মহাশয়কে এ ব্যাপারে চিন্তা-ভাবনা করতে হবে। এ বিষয়ে যদি এখনই ভাবনা চিন্তা না করা হয় তাহলে দেখা যাবে, আগামী দিনে দেশ এক ভয়ঙ্কর পরিস্থিতির সম্মুখীন হয়েছে। এখনই দেখা যাচ্ছে, প্রতি খরার মরশুমে বোরো চাষের সময় ১০ ফুট, ১২ ফুট করে মাটি কেটে মেশিন নামাতে হয় এবং আণ্ডার গ্রাউণ্ড ওয়াটার নেমে যায় ৩৫-৪০ ফুট। এই ক্ষেত্রে পুরুলিয়ার কথা বলা যেতে পারে। ক্ষুদ্রসেচের ব্যাপারে ক্ষুদ্রসেচ দপ্তর কেন যে তৎপরতার

পরিচয় দিতে পারছেন না তা জানিনা—আধিভৌতিক কোনও রহস্য যে রয়েছে তা জানিনা? আমি বারেবারে বলছি যে পুরুলিয়া এবং বাঁকুড়াতে আণ্ডার গ্রাউণ্ড ওয়াটার পাওয়া যাবে। অথচ বলা হচ্ছে যে ওখানে শ্যালো টিউবওয়েল এবং ডিপ-টিউবওয়েল পোতা যাবে না। আমরা বাস্তব অভিজ্ঞতায় দেখছি সেখানে বেসরকারী সংস্থা পুরুলিয়াতে ডিপ-টিউবওয়েল বসিয়েছে। কতকগুলো স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান পানীয় জল এবং সেচের কাজে যদি জল দিতে পারে, তাহলে সেচ দপ্তরের কোন সেই মাতব্বর ইঞ্জিনিয়ার রয়েছেন যিনি বলছেন যে ওখানে জল পাওয়া যাবে না? পশ্চিমবঙ্গের অবহেলিত ঐ প্রান্তে এত বৈজ্ঞানিক উন্নতি সত্ত্বেও বলছেন জল দেওয়া যাবে না? কেন সেখানে জল দেওয়া যাবে না, কোন সেই অফিসার সেচ দপ্তরের মধ্যে রয়েছেন যিনি এই কথা বলছেন? আমরা দেখছি যে বিধানসভার ভেতরে কি বাইরে পরিকল্পনা মাফিক যেভাবে গুরুত্ব দিয়ে এই ব্যাপারে তৎপর হওয়া উচিত তা এই দপ্তর দেখাতে পারছে না। কেন্দ্রীয় সরকারের টেকনোলজি মিশন এই ব্যাপারে এগিয়ে এসেছিলেন এবং প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী বিশেষ পরিকল্পনা মাফিক ভারতবর্ষের মধ্যে এই ধরণের অবহেলিত প্রত্যন্ত গ্রামগুলিতে, বিশেষ করে যেখানে শ্যালাইনিটি প্রবলেম আছে সেখানে বিশেষ গুরুত্ব দিয়েছিলেন। টেকনোলজি মিশন এখানে এসে টেস্ট করে দেখেছেন, তাঁরা বলেছেন যে এখানে জল পাওয়া যেতে পারে। অথচ পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুরের ঝাড়গ্রাম ক্ষুদ্রসেচের ব্যাপারে অবহেলিত রয়েছে। এই জায়গাগুলিকে মাননীয় মন্ত্রী মহাশয়ের ভাবনা-চিন্তা করে দেখার প্রয়োজন আছে। তা না করে শুধুমাত্র এই সংখ্যাতত্ত্ব নিয়ে গর্ব করার কিছু নেই। সরকারি ক্ষেত্রে শ্যালো টিউবওয়েল আছে তিন লক্ষের উপরে এই বলে তিনি দাবি করেছেন। কিন্তু এর শতকরা ৭০ ভাগ ব্যক্তিগত উদ্যোগে পশ্চিমবঙ্গের মানুষ করেছেন। এতে সরকারের ক্রেডিট কতটা? পিটিশন কমিটি কি হিসাব দিয়েছেন? রিপোর্টের মধ্যে পিটিশন কমিটি বলেছেন যে ৪৫ ভাগ টিউবওয়েল ডিফাঙ্কট হয়ে পড়ে আছে। কোনও জায়গায় একটা তার লাগালে চলে অথচ পাঁচ বছর ধরে তা লাগানো হচ্ছে না। কোনও জায়গায় একটা পাইপ লাগালে চলে, কিন্তু চার বছর ধরে তা লাগানো হচ্ছে না। বামফ্রন্টের মধ্যে মারামারি করতে গিয়ে বিশ্বব্যাঙ্কের এডেড প্রকল্প কত বছর পিছিয়ে গেল জানিনা? কামাখ্যাবাবু তাঁর স্বকীয় দৃষ্টিভঙ্গীতে কতটা এগিয়ে যেতে পারবেন জানিনা? এখানে সেন্ট্রালি স্পনসর্ড মাইনর ইরিগেশন একটা স্কীম আছে, যেটাতে কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার এবং ব্যাঙ্ক এই তিনটি সংখ্যা মিলে এই রাজ্যের ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের সেচের সুবিধার জন্য টাকা দেবার কথা, এই বাবদ গত বছরে ১৮ কোটি টাকা বরাদ্দ হয়েছিল। কিন্তু এই দপ্তর ১৮ কোটি টাকার মধ্যে মাত্র ১২ কোটি টাকা খরচ করতে পেরেছে। প্রশ্ন হচ্ছে ৬ কোটি টাকা করতে পারলো না কেন? পশ্চিমবঙ্গের ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা এই কারণে সাফার করবে কেন? আপনাকে এই প্রশ্নের উত্তর এখানে দিতে হবে। এই জায়গাগুলিকে ক্ষুদ্র সেচ মন্ত্রীকে দেখার জন্য অনুরোধ জানাই। তিনি সমগ্র বিষয়টিকে ডায়নামিক বিষয় হিসাবে দেখুন, তিনি যেন শাসকদলের বন্দী মন্ত্রী না হয়ে যান। কানাইবাবু স্বর্গে গেছেন। তাঁর নিজের বিধানসভা কেন্দ্র দাঁতনে ডিপ-টিউবওয়েলের জন্য সাইট সিলেকশন করাতে পারেন নি, পিছিয়ে গেছেন। মার্ক্সবাদী পার্টির বাধায় তিনি পিছিয়ে গেছেন। বিভিন্ন জায়গায় জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি এবং পঞ্চায়েতগুলিতে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির শক্ত দড়ির বাঁধনে আপনি কতটা এগোতে পারবেন তা আমি জানিনা। আপনি উদ্যোগ নিচ্ছেন, ভালো কথা, আমরা চাই

আপনি এগিয়ে যান। আমরা দেখছি মেজর ইরিগেশন প্রজেক্টে তিস্তা তিস্তা করে কয়েক বছর ধরে সাইন বোর্ড ঝুলে রয়েছে। আমি এখানে প্রতি বছরই বলছি, আমি গত ৬ বছর ধরে বলছি যে এই অবস্থা চলছে দক্ষিণ বঙ্গে। এটা কোনও প্যারোকালিজম বা সেকটেরিয়াল অ্যাটিচিউড নয়, সাউথ বেঙ্গলকে আপনার দপ্তর নেগলেক্ট করছেন।

[5-10 – 5-20 P.M.]

তিস্তা একটা রাজনৈতিক সাইন বোর্ড টাঙ্গিয়ে ফায়দা তোলা হচ্ছে। বিগত কেন্দ্রীয় সরকার ৫ কোটি টাকা দিয়েছে এবং এই কেন্দ্রীয় সরকার কিছু বেশি টাকা দেবেন। মাননীয় দেবব্রতবাবু সঠিকভাবেই এরজন্য আন্দোলন করেছেন এবং এই ব্যাপারে তাঁর দৃষ্টিভঙ্গী স্বচ্ছ, তাঁকে আমি সমর্থন করি। কিন্তু তিস্তা সাইন বোর্ড টাঙ্গালেই তো হবে না, সাউথ বেঙ্গলের সমস্ত ইরিগেশন প্রজেক্টগুলো আজকে নেগলেকটেড। বিগত ১০-১২ বছর ধরে আপনাদের দক্ষিণ বঙ্গের প্রতি অবহেলার জন্যে বীজগুলো পচে যাচ্ছে এবং নিরীহ মানুষ অসহায় হয়ে বন্যার কবল থেকে রক্ষার জন্য ত্রাণ চাইছে। আর সঙ্গে ত্রাণ দপ্তরের মন্ত্রী শ্রীমতী ছায়া বেরা বলছেন আমি এসে গেছি, তোমাদের ত্রিপল ইত্যাদি সব দেবো। এটাই তো বামফ্রন্ট সরকারের সুযোগ। বাঁধ মেরামত করবো না, সিলটিং করবো না, কেবল বন্যা এলেই ত্রাণ নিয়ে ছুটবো এবং ভোটের ফায়দা লুঠবেন, এইতো হচ্ছে আপনাদের রাজনীতি। শুধু তিস্তা সাইন বোর্ড লাগালেই চলবে না। ষষ্ঠ পরিকল্পনা এবং সপ্তম পরিকল্পনা শেষ হয়ে গেলো আমি দায়িত্ব নিয়ে অভিযোগ করছি যে, এরমধ্যে বিগত ১০ বছরে ফ্লাড কন্ট্রোল প্রোগ্রাম পশ্চিমবঙ্গে চূড়ান্তভাবে অবহেলিত। চূড়ান্ত অবহেলার জন্যে অভিশাপ জনগণের উপর বর্ষেছে। আপনারা টাকার শর্টফলের জন্য পরিকল্পনা ঠিকমতো রূপায়ণ করতে পারেন নি। তারজন্য দক্ষিণবঙ্গের মানুষেরা আজকে বন্যার সময়ে অসহায় অবস্থায় থাকতে হয়। আপনাদেরই কৃতকর্মের ফলে সপ্তম পরিকল্পনা শেষ হয়ে গেলো অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষ হতে চললো কিন্তু সেই অভিশাপের ক্ষত চিহ্নিত হয়ে পশ্চিমবঙ্গে বয়ে যাচ্ছে। কেলেঘাই, কলাপেশ্বরী নদী নিয়ে আপনাদেরই দলের লোক বলেছেন। এই দুটি নদীর জন্য বন্যার সময় কি ভয়াবহ রূপ নেয় সেকথা জানেন। খরার সময়ে এই নদী শুকিয়ে যায় কিন্তু বর্ষা আরম্ভ হলেই এ এক ভয়াবহ রূপ ধারণ করে। আর ঠিক সেই সময়ে কিছু অফিসার এবং কন্ট্রাক্টররা মিলে ফায়দা লুঠতে থাকেন। মাননীয় সেচমন্ত্রী আজ অবধি এই দুটি নদীর জন্য ৫ লক্ষ টাকা দিয়েছেন কিন্তু পটাশপুর, পিংলা, সবং, ভগবানপুরের সেই একই অবস্থা হয়ে দাঁড়ায় বর্ষা এলেই। সেখানে বন্যা নিয়ন্ত্রণ না হওয়ার ফলে লক্ষ লক্ষ মানুষ নিশ্চিহ্ন হয়ে যাচ্ছে। আর যে টাকা আসছে খরচের জন্য, তা আপনার দপ্তরের অফিসারদের বেতন দিতেই বেরিয়ে যাচ্ছে। বাদবাকী টাকা কন্ট্রাক্টারদের পকেটে ঢুকছে। আসলে এই দপ্তরটা একটা মধুচক্রের আড্ডাখানায় পরিণত হয়েছে। আমার মনে হয় কমিটি রিপোর্টে যেটা বলা হয়েছে তার দিকে গুরুত্ব দিতে হবে। এই রিপোর্ট অনুযায়ী অবহেলিত যে সেচ দপ্তর চলছে, সেই অবহেলিত সেচ প্রকল্পকে সার্থকভাবে রূপায়ণ করতে হবে এবং সঙ্গে সঙ্গে বন্যা নিয়ন্ত্রণ কর্মসূচিকেও সমান গুরুত্ব দিতে হবে। আসলে ফিফটি ফিফটিভাবে না চালালে পশ্চিমবঙ্গকে বাঁচানো যাবে না। এই ব্যবস্থা না করলে প্রতি বছর বন্যার জ্বলেই গ্রামকে গ্রাম ভেসে যাবে মানুষের ফসল নষ্ট হয়ে যাবে চাষের কোনও উন্নতি হবে না। সুতরাং এই সেচ ব্যবস্থা এবং বন্যা নিয়ন্ত্রণের দিকে

বিশেষ দৃষ্টি দেওয়া দরকার। শুধুমাত্র টেম্পোরারি কিছু বেনিফিট দেওয়ার নামে গত কয়েক বছরে কন্ট্রাক্টরদের পকেট ভর্তি করা হচ্ছে। এইভাবে একটা বিরাট মধুচক্র তৈরি হয়েছে। আরেকটি গুরুত্বপূর্ণ বিষয়ে জানাচ্ছি। আপনি জানেন যে, জমিদারি এমব্যাঙ্কমেন্ট বাঁধ, পুরনো কালের জমিদারদের যে এমব্যাঙ্কমেন্ট বাঁধ ছিল সেগুলো একেবারে শুকিয়ে গেছে। মেদিনীপুর, দক্ষিণ ২৪ পরগনা, হাওড়ার একটা পার্টে এবং এই ৩টে জেলায় লোকেরা মাথায় হাত দিয়ে বসে আছে। ওই নদীর বাঁধগুলো দিয়ে ওই গ্রামগুলিকে এবং ওই এলাকাগুলিকে রক্ষা করা যেতো। কিন্তু জমিদারী উচ্ছেদের পরে জমিদারী বাঁধগুলোতে আজ ১০-১২ বছর ধরে একটা জমিদারী বাঁধে এক ঝুড়িও মাটি পড়েনি। জমিদারী বাঁধগুলো যে গ্রামগুলো রক্ষা করতো সেইদিক দিয়ে একেবারে নিশ্চিহ্ন হয়ে গেছে। সেই দিকে মাননীয় মন্ত্রীকে একটু বিশেষভাবে দৃষ্টি দিতে বলছি কারণ এই জমিদারী এমব্যাঙ্কমেন্টগুলোর দ্বারা মেদিনীপুর, দক্ষিণ ২৪ পরগনা এবং হাওড়ার একটা অংশের মানুষ বিশেষভাবে উপকৃত হতেন। সেচদপ্তর এটা দেখে, কিন্তু কয়েক বছর ধরে সেচ দপ্তর নাকি ইজারা দিয়েছেন পঞ্চায়েতকে। অথচ পঞ্চায়েতে কোনও টাকা সেখানে দেওয়া হচ্ছে না। আজ ১২ বছর ধরে এই জিনিস হচ্ছে, তাই আমি এই ব্যাপারে দায়িত্ব নিয়ে বলছি সেখানে এক ঝড়া মাটিও ফেলা হয়নি। এটা কেন হবে? এই ব্যাপারে দায়িত্ব কে নেবে এটা মন্ত্রী মহাশয়কে পরিষ্কার করে বলতে হবে। তা যদি না হয় তাহলে পশ্চিমবাংলার যে দুরাবস্থা সেটা দূর হবেনা। আমি শেষে বলব আগামী দিনে সেচ দপ্তরের দৃষ্টিভঙ্গিটাকে পরিবর্তন করা দরকার। শুধু তিস্তার সাইন বোর্ড ঝুলিয়ে ১০ বছরের রাজনৈতিক দাবিকে থামিয়ে দিলে চলবে না, সেইজন্য আপনাকে দক্ষিণবঙ্গের দিকে তাকাতে বলব এবং অনুরোধ করব যে জলের দুর্ভিক্ষ বা ওয়াটার ফেমিন সৃষ্টি হবে তার জন্য আণ্ডারগ্রাউণ্ড ওয়াটার ইউটিলাইজেশন বন্ধ করুন, ইনস্টলেশন বন্ধ করুন। এবং সঙ্গে সঙ্গে বর্তমান কাঠামোয় যে প্রেজেন্ট স্ট্রাকচার রয়েছে রিভার লিফট ইরিগেশন রয়েছে, শ্যালো টিউবওয়েল রয়েছে সেইগুলিকে কতটুকু কাজে লাগাচ্ছে জলটাকে নষ্ট না করে সঠিকভাবে ইরিগেশন পোটেনশিয়াল অ্যাণ্ড প্রিজার্ভ করে সেটা দেখা দরকার। এ ছাড়াও বলব আপনি বিদ্যুৎ-র সঙ্গে একটা হেস্তনেস্ত করুন, বিদ্যুৎ দপ্তর থেকে নোটিশ দিয়ে বলছে লোককে শ্যালো টিউবওয়েল চালাতে হবে রাত্রেতে। একজন গ্রামের কৃষক সে সারাদিন পরিশ্রম করে রাত্রে বিশ্রাম করতে যাবে, সেই সময়তে বিদ্যুৎ সেক্রেটারি বলছে তোমাকে রাত্রিবেলায় শ্যালো টিউবওয়েল চালাতে হবে। ৭ কোটি টাকা দিয়ে রেখেছে এই সেচ দপ্তর কিন্তু কত দিনের মধ্যে বিদ্যুৎ পাওয়া যাবে এবং তার যে এনারজাইজেশন হবে সেটা সঠিক ভাবে না হলে কাজটা হবে না। এখানে আমি যেটা বলতে চাই রিক্রুটমেন্ট অ্যামাউন্ট অফ এনারজাইজেশনটা ঠিক করতে হবে। এ ছাড়াও বলব আপনারা সারফেস ওয়াটারকে কাজে লাগান, ওয়েস্টেজ সারফেস ওয়াটার কমান। এই দৃষ্টিভঙ্গীটা যদি পরিবর্তন না করেন তাহলে সেচ দপ্তর চলবে না, ফ্লাড কন্ট্রোল করতে হবে, রিজারভার ক্যাপাসিটি, আণ্ডারগ্রাউণ্ড ওয়াটার ব্যবহার বন্ধ করতে হবে। তাই আপনাদেরকে এর পদ্ধতি পাল্টাতে হবে, এবং পাল্টালে ইরিগেশনের পোটেনশিয়াল ফিগার কাজকর্ম পশ্চিমবাংলায় বাড়তে পারে। না হলে বিভিন্ন ফসল নষ্ট হবে, সত্যিকারের কোনও অগ্রগতি হবে না। আমি আমাদের কাট মোশনগুলিকে সমর্থন করে এখানেই বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকের বিতর্কে প্রবেশের আগে আমি মাননীয় সেচমন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়কে বিগত দিনের একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই। কারণ আমার রাজনীতিতে আসা তাকে দেখেই এবং আমরা যখন স্কুলে ছাত্র ছিলাম তখন মাননীয় দেবব্রত বন্দোপাধ্যায় আমাদের যে ক্লাস নিতেন সেই ক্লাসের পলিটিকাল ক্লাসে, ক্লাস নেবার সময় একটা ধনবাদী রাষ্ট্র ব্যবস্থায় মন্ত্রীর কি ভূমিকা হতে পারে সেই সম্পর্কে তিনি বারবার লেনিনের উদ্ধৃতি দিতেন এবং তিনি বলতেন দেয়ার টাক্স মানে মন্ত্রীদের কে Their task is to whitewash the capitalism and fool the people by making promises after promices and advising them to wait, আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই তার বাজেট বিবৃতির মধ্যে যেগুলি ইতিবাচক কর্মসূচীর কথা যা রেখেছেন ঠিক ১৩ বছরের মন্ত্রীত্বে ভারতবর্ষের ধনবাদীর বিরুদ্ধে যে সংগ্রাম সেই সংগ্রামকে কতখানি অগ্রসর করে নিয়ে যেতে পেরেছেন সেই প্রসঙ্গে দু একটি কথা উল্লেখ করছি। সময় আমার সংক্ষিপ্ত সেজন্য বিতর্ক কয়েকটি নির্দিষ্ট জায়গায় সীমাবদ্ধ রাখব, আমরা এটা জানি যে পশ্চিমবাংলা জিওঅর্থলজিকালের অর্থ জলের কতকগুলি নিজস্ব সামঞ্জস্য আছে।

[5-20 – 5-30 P.M.]

এবং পৌণঃপুণিকভাবে যে সমস্যাগুলি আমাদের সামনে দাঁড়িয়ে যেমন বন্যা, ভূমিক্ষয়, বাঁধনির্মাণ, জল-নিকাশি সমস্যা এইগুলি আমরা পৌণঃপুণিকভাবে দেখতে চাই। প্রতি দু(২) বছর বাদে বাদে বড় ধরণের ফ্লাড পশ্চিমবাংলায় হয়। ১৯৫৬ সালে হয়েছে, ১৯৫৯ সালে হয়েছে, ১৯৭৮ সালে হয়েছে বিভিন্ন সময় হয়েছে। সেচের খাতে যে ব্যয়বরাদ্দ হয় আপনি যা উল্লেখ করেছেন এখানে, বেশিদূর যেতে হবে না, ১৯৮৯-৯০ সালে আপনার প্ল্যান বাজেটে ছিলো ৮০ কোটি টাকা আর ১৯৯০-৯১ সালে সেটা বেড়ে হয়েছে ৯০ কোটি টাকা। অর্থাৎ ১০ কোটি টাকা বেড়েছে। প্ল্যান বাজেটে হচ্ছে এই টাকা। এই টাকার মধ্যেই কাজগুলি করা হবে। আপনি একটুও প্রতিবাদ করলেন না, করতে পারলেন না। আমি ব্যক্তিগতভাবে মনে করি বিদ্যুতের পর পশ্চিমবাংলায় সেচের প্রয়োজন, কারণ সেচের উন্নতি হলে পশ্চিমবাংলায় আর্থিক সম্প্রসারণ ঘটবে, অর্থনৈতিক বুনিয়াদ দৃঢ় হবে। সেইজন্য সেচের ওপর জোর দেওয়া দরকার। আপনি এখানে জোরের সঙ্গে কথা বলতে পারলেন না যে সেচের সঙ্গে কৃষিকে যুক্ত করা হবে, যার ফলে হচ্ছে কি; প্রতি বছর বাজেট বরাদ্দ কমছে। এবারে টাকার অঙ্ক অনেক কম। প্রাইস লেভেলে অর্থাৎ মূল্যস্তর যেভাবে বেড়েছে বরাদ্দ সেইভাবে বাড়েনি। এর মধ্যে দাঁড়িয়ে কাজ করতে হবে। এটা হচ্ছে ঘটনা। না হলে সমালোচনার সম্মুখীন হতে হবে। কারণ আপনার দপ্তর আমলাতন্ত্র। একটা দেশে ক্ষমতা দখল করা যায় ভোটের মধ্যে দিয়ে কিছুটা আর একটা জোর করে দখল করা যায়। পেছনে যে আমলাতন্ত্র তাঁদের সমালোচনা কাজ করে যায়। খুব কঠিন কাজ। আপনার দপ্তরের যে কাজগুলি সেগুলি টেণ্ডার করে করা হয়, টেণ্ডার কখন হয় যখন ভরাগঙ্গা, ভরানদী তখন হয়। অ্যান্টি ইরোসান ওয়ার্কের কাজ হচ্ছে না। বারবার নদীর জল বাড়ছে। ফলে বন্যা হচ্ছে। বন্যার ফলে বোল্ডার, টোল্ডার সব জলে ভেসে গেলো, ব্যাস কাজও হয়ে গেলো। একদম অদৃশ।। সব কিছুই শেষ হয়ে গেলো। এটা প্রতি বছরই হচ্ছে। এখানে আপনার যে অফিসার, ইঞ্জিনিয়ররা আছেন, তাঁরা সময় মতো কাজ করেন না। আপনি সেই জায়গায় দৃঢ়হস্ত হতে পারলেন না। ফেটো, অ্যাসেটো

এইসবে আমলাতন্ত্রের প্রাধান্য। শুধু আর না দপ্তরে নয়, এই ফেটো এবং অ্যাসেটোদের হাতে মন্ত্রী ক্রীড়নক। ফেটো, আসেটো এইসব সংগঠনগুলি নিয়ন্ত্রণ করছে যার ফলে হচ্ছে কি—প্রতি বছরই বিপুল পরিমাণ টাকার অপচয় হচ্ছে। আমি এটা বলবো না দুর্নীতি, অপচয় হচ্ছে। কোনো কন্ট্রোল নেই। আপনি দৃঢ়হস্ত হতে পারলেন না। আপনি যে পরিমাণ আদর্শবাদী সেই পরিমাণ বাস্তববাদী হতে পারলেন না। মানুষের যে প্রত্যাশা সেটা পূরণ হয়েছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেচ সম্প্রসারণ হয়েছে? আপনি তো পরিসংখ্যান দিয়েছেন বিবৃতির মধ্যে দিয়ে। পশ্চিমবাংলায় সেচ সম্প্রসারণ এবং ক্ষুদ্রসেচ কি পরিমাণ বেড়েছে? কিছুই বাড়েনি। যার ফলে এই দপ্তর যে ভূমিকা গ্রহণ করতে পারতো, সেই ভূমিকা গ্রহণ করতে পারেনি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় এর পর তো কেন্দ্র বিরোধী লড়াই আছে, যদিও সেটা এখন অনেকটা নিষ্প্রভ হয়ে গেছে। আগের মতোন উচ্চকণ্ঠ নয়। তিস্তাতে ফিফটি ফিফটি টাকা দেবার কথা ছিল, ভাকরা-নাঙ্গাল তো কেন্দ্রীয় সরকারের টাকায় হয়েছে। সে ক্ষেত্রে নামমাত্র টাকা দেওয়া হয়েছে। কোশ্চেন আওয়ারের সময় দেখেছি। সেই জায়গায় রাজ্য সরকারের পক্ষে মেরুদণ্ড খাড়া করে বলা সম্ভব হবে? বন্ধু সরকার, বন্ধু এমনই বন্ধু যে সব দাবী যাচ্ছে কোনওটাই মানতে পারছেন না। তবু মন্দের ভালো। আমাদের সমর্থন করে যেতে হবে। মুর্শিদাবাদের ভাঙ্গনের কথা বারবার উল্লেখ করা হয়েছে, এই ভাঙ্গনের ফলে বাউণ্ডারী কমে যাচ্ছে। পূর্বতন সরকারও দায়িত্ব গ্রহণ করেননি, বর্তমান সরকারের কাছে লেখালেখি করেছেন কিন্তু কেনো জবাব পাওয়া যাচ্ছে না। এটা কি বলা যেতে পারে না, যে তারা নিজেদের প্রয়োজনে বন্ধু। এই সমস্ত আমাদের বহন করতে হবে এবং পশ্চিমবাংলার মানুষ আপনার দপ্তর থেকে কতটুকু পাবে সেই প্রত্যাশা থাকবে। এর বিরুদ্ধে গণ আন্দোলন গড়ে উঠবে না, মানুষ বিদ্রোহ হয়ে উঠবে না, এতো হতে পারেনা। এবার আমাকে ইঞ্জিনিয়ারদের কথায় আসতে হয়। ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী প্রয়াত কানাই ভৌমিক খুব ভালো মানুষ ছিলেন। একটা ঘটনার কথা আমি উল্লেখ করি—একজন সাধারণ কর্মচারীর স্ত্রীর ক্যানসার হয়েছিল এবং মন্ত্রীকে সব জানানো হয়েছিল এবং তিনি তিন বার লিখলেন সেই কর্মচারীকে ট্রান্সফার করে দেওয়া হোক, কিন্তু হ'ল না। মন্ত্রী বার বার লিখলেন, বারবার বললেন, কিন্তু মন্ত্রী লাল ফিতের বাধন ছাড়াতে পারেননি। প্রয়াত কানাই ভৌমিক তিনি অত্যন্ত শ্রদ্ধেয় মানুষ তিনি বারবার বলা সত্ত্বেও ইঞ্জিনিয়াররা সেটা হতে দিলেন না। সেই লোকটার স্ত্রী মারা গেছে, তারপর থেকে আমি আর আপনার দপ্তরে যাই না। এই হচ্ছে সব মন্ত্রীদের ক্ষমতা, সব ঠুঁটো জগন্নাথ, এটাকে আপনি আমলাতন্ত্র বলবেন না? শ্রদ্ধেয় কানাই ভৌমিক তাঁকে আমি কোনোদিন কড়া কথা বলিনি, তাঁকে আমি শ্রদ্ধা করতাম, কিন্তু তাঁকে নস্যাৎ করা হয়েছে, তাঁকে উপেক্ষা করা হয়েছে। আর মাননীয় দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয়ের দপ্তরের চিফ ইঞ্জিনিয়াররা সব কলকাতায় থাকে। তিস্তার মত একটা প্রকল্প, যেটা ভারতবর্ষের দ্বিতীয় বৃহত্তম প্রকল্প, আর তার চিফ ইঞ্জিনিয়াররা সব কলকাতায় থাকবেন। তাদের এত মেধা যে এখান থেকে সমস্ত হিসাব-নিকাশ করে কাজ পরিচালনা করবেন। আর সুবর্ণরেখা প্রকল্প, আর একটা বড় প্রকল্প, তার হেডকোয়াটার বা অফিস মেদিনীপুরে হবে না, সেখানে তারা যাবেন না। আবার ঐ পুরুলিয়াতে যে সমস্ত মাঝারি শিল্প আছে সেগুলির ক্ষেত্রেও সব একই অবস্থা। অদ্ভুত সব প্রতিভাবান বিশ্বকর্মা, আর এই বিশ্বকর্মাদের পরামর্শে আপনার চলা এবং তার ফলে আজকে আমাদের এই অবস্থা। মাননীয় দেব্রবত বন্দ্যোপাধ্যায়, আমার গুরু দ্রোণাচার্য, তিনি শরশয্যায়

আছেন, সেইজন্য তাকে আমার প্রশ্ন এবং যে কথাটা পার্টি ক্লাস নেওয়ার সময় তিনি বলতেন, যে এই ব্যবস্থায় মন্ত্রীর কি ভূমিকা হতেপারে এবং সেই সম্পর্কে তিনি লেনিনের একটা কথা প্রায়ই বলতেন। তিনি বলতেন Their task is to whitewash the capitalism and fool the people by making promises after promises and advising them to wait, wait and wait. লেনিনের এই সত্য কথাটি আদৌ সত্য কিনা এবং তিনি সেই কথায় আজও অভ্রান্ত আছেন কিনা, এই কটা কথা আপনার জবাবি ভাষণের সময় পেলে আনন্দিত হব। কারণ আপনাকে দেখেই আমি রাজনীতিতে এসেছি। আপনার বাজেট বরাদ্দকে প্রথা মাফিক সমর্থন করতে হয় এবং সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরোকায়েত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী এবং ক্ষুদ্র সেচ মন্ত্রী যে ব্যায়-বরাদ্দ উপস্থিত করেছেন, আমি সে সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। আমাদের পশ্চিমবাংলা কৃষি অর্থনীতির উপর নির্ভরশীল এবং সেই কৃষি অর্থনীতির মূল শক্তি হচ্ছে সেচ। কিন্তু আমরা দেখছি, যে মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস তার দলের মন্ত্রীর সমালোচনা করলেন, আমিও সেই একই কথা বলব, যে ১৩ বছরে বামফ্রন্ট শাসনে এই সেচ বিভাগ আমাদের পশ্চিমবঙ্গে একটা পঙ্গু দপ্তরে পরিণত হয়েছে এবং এই দপ্তর দুর্নীতিতে ভর্তি। আমাদের পশ্চিমবঙ্গে সেচের ক্ষেত্রে একটা সমস্যা আছে এবং প্রতি বছর আমাদের খরা ও বন্যা লেগেই আছে। সেই খরা ও বন্যাকে নিয়ন্ত্রণ করবার ক্ষেত্রে আজকে সেচ দপ্তর সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। আমরা দেখি যে নদীগুলি প্রায়ই বৃদ্ধ হয়ে পড়েছে, নদীগুলি থেকে পলি তোলা হচ্ছে না এবং সেই পলি জমতে জমতে আজকে জঙ্গল ও চড়ার সৃষ্টি হয়েছে। নদীর গতিপথ পরিবর্তন হচ্ছে ও ভূমিক্ষয় হচ্ছে। আমাদের যে নদী বাঁধগুলি আছে, সেগুলি মেরামতির অভাবে প্রতি বছর ভেঙ্গে নদী জলোচ্ছ্বাসে জনজীবন বিপর্যস্ত হচ্ছে। এর ফলে লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা ক্ষয়ক্ষতি হচ্ছে, কৃষি ব্যবস্থা বিপর্যস্ত হচ্ছে। এইরকম একটা সমস্যা সঙ্কুল অবস্থায় আমাদের সেচ দপ্তর চলছে। এইসব অবস্থার জন্য সেচ দপ্তরের যে ভূমিকা থাকা দরকার বা কাজ করার জন্য যে টাকার প্রয়োজন, সেই প্রয়োজনীয় অর্থ বরাদ্দ এই বিভাগ করতে পারেননি।

[5-30 – 5-40 P.M.]

দেবব্রত বাবু সজ্জন ব্যক্তি হতে পারেন, তাঁর সততা নিষ্ঠা থাকতে পারে, তাঁর আন্তরিকতা থাকতে পারে, কিন্তু তাঁর দপ্তর সম্পূর্ণ ব্যর্থ। একদিকে অর্থের যোগান নেই, অপরদিকে একটু আগে যেকথা উঠল যে সেচ দপ্তর আমলাতন্ত্র পরিপূর্ণ ভাবে নিয়ন্ত্রণ করছে তার উপর বিভিন্ন সংগঠনের কর্মচারিদের নিয়ন্ত্রনের মধ্যে সেচ দপ্তর চলছে, যার জন্য আমরা দেখি তাঁর দপ্তর থেকে যে সমস্ত বড় বড় প্রকল্প গ্রহণ করা হয়েছে সেই প্রকল্পগুলি নির্দিষ্ট সময়ে সম্পন্ন করা যাচ্ছে না। সেখানে তিনি বলবেন যে অর্থের অভাব। অর্থের অভাব আছে সেকথা ঠিক, কিন্তু যে সমস্যা আমাদের আছে তাতে অর্থের সঙ্কুলান তিনি কেন করতে পারছেন না তার জবাব তাঁকেই দিতে হবে। আমরা পশ্চিমবঙ্গের মানুষ চাই প্রকল্পগুলি নির্দিষ্ট সময়ে সম্পন্ন হোক, তার মধ্য দিয়ে কৃষির উন্নতি ঘটুক, জন জীবনের উন্নতি ঘটুক, কিন্তু তা দেখতে পাচ্ছি না। আমাদের পশ্চিমবঙ্গে মাননীয় স্পিকার মহাশয় যে সাবজেক্ট

কমিটি নিয়োগ করেছেন বিভিন্ন দপ্তরের ক্ষেত্রে বিশেষ করে সেচ দপ্তর সম্পর্কে তাঁরা বলছেন প্রত্যেক বছর বাজেটে এমন কতকগুলি প্রকল্প গ্রহণ করা হয়ে থাকে যেগুলি বাস্তবে কার্যকর হয়ে উঠে না। ১৯৬৭ সালে আমি যখন বিধান সভার সদস্য হয়ে আসি তখন জালাবেড়িয়া ড্রেনেজ স্কীমের কথা শুনেছি, ১৯৯০ সালে সেই জালাবেড়িয়া ড্রেনেজ স্কীমের নাম আছে কিন্তু তার বাস্তবতা কোনও জায়গায় নেই। বাজেটে এই রকম স্কীম দেওয়া হয় কিন্তু বাস্তবে তার কোনও কার্যকারিতা দেখি না। আপনার আর্থিক সংকুলানের যেমন ক্ষমতা সেই ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে আপনি নির্দিষ্ট প্রকল্পগুলি গ্রহণ করুন এবং টাইম বাউণ্ড করে সেগুলি সম্পন্ন করুন, তাহলেই কাজগুলি কিছুটা হবে বলে আমি মনে করি। এখানে দেখা যাচ্ছে ট্যাঙ্ক ইমপ্রুভমেন্ট স্কীম, মাইনর ইরিগেশন, লোয়ার দামোদর কনস্ট্রাকশন ডিভিসন এবং মেজর ইরিগেশনে আপনার কর্মচারী উদ্বৃত্ত, এখানে তাদের কাজ নেই। এমনভাবে আপনার ডিপার্টমেন্টকে সাজাতে হবে যেখানে উদ্বৃত্ত কর্মচারী আছে সেই কর্মচারিদের যে জায়গায় কাজ আছে সেখানে লাগাতে হবে। কিন্তু তা আপনি করতে পারছেন না, অথচ সেচ দপ্তরের দায়িত্বে আপনি বসে আছেন। আমরা দেখতে পাই কতকগুলি নদী প্রকল্প দীর্ঘদিন ধরে আছে অথচ সেই নদীগুলি ভয়াবহ রূপ ধারণ করছে। যেমন মেদিনীপুর জেলার কেলেঘাই নদীতে বন্যা প্রতি বছর হয় এবং সেই বন্যার ফলে ব্যাপক এলাকার মানুষ গৃহহারা হয়, প্রচুর শস্যহানি হয়। মেদিনীপুর জেলার অন্যান্য সদস্যরা এই কেলেঘাই নদী সম্পর্কে বলেন, আপনার সেখানে যে অর্থ বরাদ্দ আছে সেই অর্থ বরাদ্দ সাবজেক্ট কমিটির রেকমেণ্ডেশন অনুসারে যথাযথভাবে ব্যয় করেন না। যদিও সেই অর্থের পরিমান কম, এবারেও অর্থ ধরেছেন, এতবড় প্রকল্প কার্যকরী হলে ভয়াবহ বন্যার হাত থেকে মানুষ বাঁচবে, কৃষির উন্নতি ঘটবে, অথচ সেখানে নামমাত্র অর্থ ধরা হয়েছে। জিনিসপত্রের দাম যেভাবে বাড়ছে তাতে এই বরাদ্দকৃত অর্থে যে কাজ করার কথা তা যদি নির্দিষ্ট সময়ে না করা হয় তাহলে বরাদ্দকৃত অর্থ অনেক পরিমানে বেড়ে যাবে এবং সেই কাজ সম্পূর্ণ হবে না। অনুরূপভাবে সুবর্ণরেখা, তিস্তার কথা উল্লেখ করেছেন। তিস্তা একটা বড় পরিকল্পনা। এটা বাস্তবে রূপ নিলে উত্তরবাংলার বিস্তীর্ণ এলাকায় কৃষির উন্নতি ঘটবে, বন্যা নিয়ন্ত্রণ হবে। এই তিস্তার ব্যাপারে আমরা এখান থেকে অনেক প্রস্তাব গ্রহণ করেছি। কেন্দ্রীয় সরকারের কাছে অর্থের দাবি নিয়ে এখান থেকে প্রতিনিধিদল গেছে। তিস্তা প্রকল্পের সঙ্গে পশ্চিমবাংলার অন্যান্য প্রকল্প বিশেষ করে দক্ষিণ বঙ্গের প্রকল্পগুলিকে বাস্তবে রূপ দেওয়া যাচ্ছে না। এখানে আর. এল. আই. স্কীম নিয়ে প্রশ্ন উঠেছে। পশ্চিমবঙ্গে কত আর. এল. আই. আছে সেটা আপনি বলবেন। এর মধ্যে কতকগুলি স্কীম বাস্তবায়িত হয়েছে সেই হিসাব আমাদের কাছে নেই। দেখা যাচ্ছে বহু জায়গায় যন্ত্রপাতি পড়ে আছে, মেকানিক নেই। মেকানিকের অভাবে এই স্কীম চালু করা যাচ্ছে না, বছরের পর বছর পড়ে আছে। সব লোহা লক্কড় ধ্বংস হয়ে যাচ্ছে। এই আর. এল. আই. স্কীমগুলি কার্যকরী হলে কৃষি ক্ষেত্রে সাধারণ মানুষের অনেক সুরাহা হ'ত এবং সাধারণ মানুষ এর সুযোগ নিতে পারত। আবার অনেক জায়গায় দেখা যাচ্ছে আর. এল. আই. স্কীম আছে, কিন্তু বিদ্যুতের সংযোগ নেই। মাননীয় সদস্যরা এই বিষয়টি বিভিন্ন সময়ে উল্লেখ করেছেন। ১৩ বছরে আপনারা কিছুই করতে পারেন নি। বামফ্রন্ট সরকার কৃষির অগ্রগতির কথা বলেন, চাষ বাসের উন্নতি ঘটেছে বলেন। ফসলের উৎপাদন বেড়েছে উল্লেখ করেন। কিন্তু এই আর. এল. আই. স্কীমগুলি সম্পূর্ণভাবে চালু করতে পারেন নি। আবার যেগুলি আছে সেখানে বিদ্যুৎ

সংযোগ করে দিতে পারেন নি। ফলে চাষীরা মার খাচ্ছে। নদীর জল ডি. ভি. সি. থেকে দেবার কথা। তারা'ও নির্দিষ্ট সময়ে দিতে পারে নি। ড্যামের জল ছেড়ে চাষের উন্নয়নের কথা বলা হয়। আমরা অনেক সময় দেখছি ড্যামের জল ঠিক সময়ে না ছাড়ার জন্য চাষীরা এই জল নিয়ে আন্দোলন করলে তাদের উপর গুলি চালানো হচ্ছে এবং এই ভাবে গুলি চালিয়ে মানুষকে হত্যা করা হয়েছে। এই ঘটনা বামফ্রন্ট সরকারের আমলে হয়েছে। আমরা লক্ষ্য করে দেখছি যে, মাটির তলার ভূগর্ভস্থ জলরাশিকে যথেচ্ছ ভাবে ব্যবহার করার ফলে ভয়াবহ অবস্থার সৃষ্টি হচ্ছে। উপরের অফুরন্ত জলরাশিকে সংরক্ষন করে কাজে লাগাতে সম্পূর্ণ ভাবে ব্যর্থ হয়েছে এই বামফ্রন্ট সরকার। এই ক্ষেত্রে বামফ্রন্ট কার্যকরী পদক্ষেপ নিতে পারেনি। নদীগুলির জলকে ধরে রাখার ব্যবস্থা আপনারা করতে পারেন নি। নদীগুলিকে গভীর করে এই জল ধরে রাখা যায় এবং জলাধার সৃষ্টি করা যায় এবং পরবর্তীকালে আর. এল. আই. দিয়ে সেচের ব্যবস্থা করা যায়। এই ক্ষেত্রেও আপনারা ব্যর্থ হয়েছেন। এই ভূগর্ভস্থ জলের পরিপূর্ণ সার্ভে হওয়া দরকার। পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম এবং মেদিনীপুরের এক অংশ খরা প্রবন এলাকা। সেখানে পানীয় জলের তীব্র অভাব আছে। সরকারি বিভাগের ইঞ্জিনিয়ররা বলছেন ওখানে ভূগর্ভস্থ জলরাশি না থাকার ফলে ডিপ টিউবওয়েল দিয়ে জল তোলা যাবে না। অথচ দেখা যাচ্ছে বিভিন্ন স্বেচ্ছাসেবী সংগঠন মাটির নিচে থেকে ঐসব এলাকায় গভীর নলকূপ বসিয়ে পানীয় জল তুলছে। সরকারি তরফে কেন এই জিনিস হচ্ছে না সেটা একটু বিশেষ ভাবে জানা দরকার। এই প্রশ্নের উত্তর মাননীয় মন্ত্রীকে দিতে হবে। বিভিন্ন স্বেচ্ছাসেবী সংস্থা যেখানে জল তুলছে সেখানে সরকার কেন ব্যর্থ হচ্ছে, এটা আমাদের জানা দরকার। সুন্দরবন এলাকায় বড় বড় প্রকল্প আছে। অর্থাভাবে এই প্রকল্পগুলিকে আপনি কার্যকরী করতে পারছেন না। সুন্দরবন এলাকায় অসংখ্য নদী বাঁধ আছে। কৃষির উন্নতির জন্য সেখানে ড্রেনেজ ব্যবস্থা আজ'ও আপনি ঠিকমতোভাবে গড়ে তুলতে পারেন নি। বহু জায়গায় ড্রেনেজের অভাবে অতি বর্ষণে জমির ফসল নষ্ট হয়ে যাচ্ছে, ঘর বাড়ি ভেঙ্গে যাচ্ছে, গরীব মানুষের জীবন, জীবিকা শেষ হয়ে যাচ্ছে। আপনাদের ১৩ বছরের রাজত্বে আপনারা এই ড্রেনেজ ব্যবস্থাকে ঠিক মতো করে গড়ে তুলতে পারলেন না। সুন্দরবন এলাকায় হাজার হাজার মাইল নদী বাঁধ আছে। সেখানে এক ঝুড়ি মাটি'ও দিতে পারেন নি। বর্ষা আসন্ন, নদী বাঁধগুলি ভয়ঙ্কর রূপ নিয়েছে। নোনা জলে সব ধ্বসে যাচ্ছে। বিভাগ থেকে নদী বাঁধ সারাবার চেষ্টা করেন নি। সুন্দরবন এলাকার নদী বাঁধগুলি অবিলম্বে মেরামত করার দাবি জানাচ্ছি। তা নাহলে আসন্ন বর্ষায় এইগুলি আরো ভয়ঙ্কর রূপ নেবে এবং জনসাধারণ সর্বশান্ত হবে। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-40 – 5-50 P.M.]

**শ্রী সুব্রত মখার্জি ঃ** অন এ পয়েন্ট অব ইনফরমেশন, স্যার, এখানে এখন প্রবীরবাবু আছেন, আমরা দেখছি গতকাল থেকে ভয়ঙ্কর রকম ভাবে লোডশেডিং হচ্ছে এবং আজকেও তা চলছে। উনি এখানে আছেন, আপনি ওঁকে একটা বিবৃতি দিতে বলুন এবং জানাতে বলুন যে কেন এরকম হচ্ছে। সংবাদপত্রের অফিসে পর্যন্ত লোডশেডিং চলছে। স্যার, আপনি ওঁকে কিছু বলতে বলুন।

(গোলমাল)

**Mr. Deputy Speaker :** Several Congress(I) Members rose to speak. (Noise) Please take your seat.

**শ্রী শক্তিপ্রদাস বল ঃ** স্যার, আপনি ওদের একটু চুপ করতে বলুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় সেচ এবং ক্ষুদ্র সেচ দপ্তরের যে ব্যয়বরাদ্দ পেশ করা হয়েছে তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি।

(গোলমাল)

(একাধিক কংগ্রেসসদস্য একসঙ্গে দাঁড়িয়ে উঠে বলতে থাকেন।)

স্যার, এখানে বিরোধীদলের মাননীয় সদস্যরা যে বক্তব্য রেখেছেন এবং যে সমস্ত কাটমোশন এনেছেন তার সম্পূর্ণ বিরোধিতা করে এবং এই বাজেটকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। স্যার, পশ্চিমবাংলার বিধানসভার বিরোধীপক্ষের সদস্যরা এমন একটা ভাব দেখাচ্ছেন যে মনে হচ্ছে সব গেল গেল ভাব। কিন্তু তাদের ভাবতে বলি, আজকে যে উন্নতি পশ্চিমবাংলার কৃষি ব্যবস্থায় এসেছে তার জন্য মূলত কেউ যদি সাফল্য দাবি করতে পারে সে হচ্ছে ক্ষুদ্রসেচ দপ্তর।

(গোলমাল)

(একাধিক কংগ্রেস সদস্য একসঙ্গে বলতে থাকেন।)

স্যার, বিরোধীরা যা বলছিলেন তাতে মনে হচ্ছিল যেন ওয়াল্ড ব্যাঙ্কের টাকা একেবারে ঢালাও ভাবে এসেছিল এবং সেই টাকায় কাজ হয়নি। তাদের ওয়াল্ড ব্যাঙ্কের টাকার নিয়মটা জানা দরকার। ওরা দীর্ঘদিন সরকারে ছিলেন।

(গোলমাল)

সৌগতবাবু, আপনারা যখন বলবেন তখন আমরাও চিৎকার করে আপনাদের বসিয়ে দেব একথাটা মনে রাখবেন। একটা কথাও বলতে দেবনা।

(গোলমাল)

ওয়াল্ড ব্যাঙ্কের টাকার নিয়মটা জানা দরকার। এটা একটা স্কীম এবং এটা বুঝে নিয়ে কাজ করতে কিছুটা ডিলে হতে পারে। ওয়াল্ড ব্যাঙ্ক থেকে যে টাকা দেওয়া হয়েছে সেটা প্রপার ইউটিলাইজ হয়েছে কি না? ওয়াল্ড ব্যাঙ্কের টাকায় যে শ্যালো টিউবওয়েল হয়েছে, আমার কাছে যেটুকু হিসাব আছে তাতে আমি বলতে পারি যে ১৮ শত শ্যালো টিউবওয়েল ইতিমধ্যে ড্রিল করা হয়েছে এবং মিডিয়াম ডিপ টিউবওয়েল ৪৫০টি হয়েছে ওয়াল্ড ব্যাঙ্কের টাকায়। ওরা যে সব বক্তব্য রেখেছেন, ওদের বক্তব্যের ভাবটা এই রকম যে ওয়াল্ড ব্যাঙ্কের টাকা নিয়ে আমরা খরচ করতে পারিনি সেটা ফেরত চলে গেছে। ওদের সময়ে যারা সরকারে ছিলেন তারা ইনফ্রাস্ট্রাকচারকে নষ্ট করেছেন। ১৯৭২-৭৩ সালে যে টিউবওয়েল ওরা করেছিলেন তার বেশির ভাগ টিউবওয়েল অকেজো হয়ে ছিল। ওরা ভুল পরিকল্পনা করে এগুলি করেছিলেন। আজকে ওয়াল্ড ব্যাঙ্কের টাকা পাবার পরে ৭ম পরিকল্পনায় যে টাকা দিয়েছে, সেই টাকার ৩৮ লক্ষ হেক্টর জমিতে জলসেচ করার যে টোটাল টার্গেট ছিল সেখানে

আমাদের অ্যাচিভমেন্ট হচ্ছে ২৫.২২ লক্ষ হেক্টর। আমরা যদি হিসাব করি তাহলে দেখবো যে সেই টার্গেটের প্রায় কাছে আমরা চলে এসেছি। প্রত্যেক বছরে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকার হিসাব নিলে দেখা যাবে যে কি খরচ করা হয়েছে। ১৯৮৭-৮৮ সালে প্রায় ৭ কোটি ২৯ লক্ষ টাকা খরচ করা হয়েছে মাইনর ইরিগেশনে। ১৯৮৮-৮৯ সালে ১২ কোটি ৯ লক্ষ টাকা খরচ করা হয়েছে। অর্থাৎ ১৯ থেকে ২০ কোটি টাকার মতো খরচ হয়েছে। কাজেই খরচ হয়নি তাতো নয়। ত্রুটি-বিচ্যুতি থাকতে পারে, আমলাতন্ত্রের বাধা আছে, ফাইলের লাল ফিতার বাঁধন আছে, এগুলি সত্ত্বেও আজকে সেচ দপ্তর মাইনর ইরিগেশনের কাজ করে চলেছেন। পশ্চিমবঙ্গে কৃষি ক্ষেত্রে যেটুকু উন্নয়নের সুযোগ এনে দিয়েছে তার জন্য দাবি করতে পারে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার-এর ক্ষুদ্র সেচ দপ্তর। কাজেই এগুলি আমাদের ভাবতে হবে। বিরোধী পক্ষের সদস্য, মানস ভূঁইয়া, তিনি বললেন যে রিভার লিফট পাম্পগুলি সব নষ্ট হয়ে গেছে। আমি তাকে বলতে চাই যে কিছু কিছু টেকনিক্যাল ডিফেক্ট থাকতে পারে, কিন্তু যে কাজ হয়েছে সেটাতো বাস্তব। আজকে এই ব্যাপারে আমি একমত যে আণ্ডার গ্রাউণ্ড ওয়াটার সম্পর্কে আমাদের আরো সতর্ক হতে হবে এবং এই সম্পর্কে অবিলম্বে ব্যবস্থা করতে হবে। তা যদি না করি তাহলে এই ওয়াটার-এর ক্রাইসিস দেখা দিতে পারে। সারফেস ওয়াটার সম্পর্কে একটা কথা আমরা বারে বারে শুনছি। কেউ কেউ বলছেন যে সারফেস ওয়াটার কি ভাবে রেস্টোর্ড করা যায়। আবার এক্সপার্টদের বলতে শুনেছি যে সারফেস ওয়াটার যেখানে একসেস আছে তাকে মাটির নিচে নামিয়ে দেওয়া যায় সেই রকম যন্ত্রপাতি এসেছে। কাজেই এগুলি করা যায় কিনা সেগুলি আমাদের ভাবতে হবে। মাইনর ইরিগেশন সিসটেমে এমন কোনও ব্যাপার হয়নি যে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাক নষ্ট হয়ে গেছে। আমি একথা বলবো যে ক্ষুদ্র সেচ দপ্তরের কিছু বাস্তবধর্মী পরিকল্পনা নেওয়া দরকার। এটা না ভাবলে চলবে না। আজকে গ্রামীণ কৃষি উন্নয়নের একমাত্র মাধ্যম হচ্ছে মাইনর ইরিগেশন। কাজেই মাইনর ইরিগেশন সম্পর্কে আমাদের সদা সতর্ক থাকতে হবে। মাননীয় সেচ মন্ত্রী মহাশয়কে আমি এখানে ২/১টি কথা বলবো সুবর্ণরেখা ব্যারেজ সম্পর্কে। এখানে চিফ ইঞ্জিনিয়র হয়ে যিনি আসেন, তিনি ৬ মাস অন্তর বদলী হয়ে যান। এটা ঠিক যে সুবর্ণ রেখা প্রজেক্টের অফিসটা মেদিনীপুরে কিন্তু সুবর্ণ রেখা পরিকল্পনাকে যে ভাবে চালিয়ে নিয়ে যাওয়া হচ্ছে তাতে মনে হচ্ছে এটার যেন সিক ইণ্ডাস্ট্রির মতো পলিও ব্যাধি হয়েছে। এটার জন্য মাননীয় সেচ মন্ত্রীর কাছে দাবি করব, এ বিষয়ে বাস্তবধর্মী দৃষ্টি ভঙ্গী নিয়ে ব্যবস্থা গ্রহণ করুন। কেলেঘাই পরিকল্পনা ১৯৮৭ সালে গ্রহণ করা হয়েছিল, কিন্তু এখনও পর্যন্ত কিছু হয়নি, মাত্র ৫ লক্ষ টাকায় কিছু হয় না যে ভাবে প্রাইস লেভেল বেড়েছে। আমি বলবো কেলেঘাই পরিকল্পনাকে বাস্তবধর্মী করুন। কাজে হাত দিন। এই বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 – 6-00 P.M.]

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ দপ্তরের মন্ত্রী মহাশয় সেচ দপ্তরের জন্য যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি এবং কংগ্রেসিদের তরফ থেকে যে কাট মোশন এসেছে, তার বিরোধিতা করছি। আমি বলতে চাই মাননীয় সদস্য সৌগত রায় বললেন মানস বাবু সেচ সম্পর্কে

বিশেষজ্ঞ, তিনি বাজেটের উপর বিশদ ভাবে আলোচনা করবেন। আমি বলি, কংগ্রেসি আমলের চিত্র কি ছিল, ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ৩ হাজার ৩৪২টি শ্যালো টিউবওয়েল করা হয়েছিল, কিন্তু চালু করার পর তার সংখ্যা হচ্ছে ৩৫৬টি। ১৯৭৪ সাল থেকে ৭৭ সাল পর্যন্ত ৬৩০টি শ্যালো টিউবওয়েল খারাপ হয়েছিল, তার কারণ অনেক জায়গায় শ্যালো টিউবওয়েল পুঁততে গিয়ে, যেখানে ৪০০ ফুট পোঁতার কথা, সেখানে ১০০ ফুট পুঁতে কাজ শেষ করে দেওয়া হয়েছিল, ফলে আজকে আমরা এই চিত্র দেখছি। সৌগত বাবু বলেছেন ক্ষুদ্র সেচের উপর জোর দেওয়া উচিত। বামফ্রন্ট ক্ষুদ্র সেচের উপর জোর দিয়েছে বলেই আজকে তার উপকার আজকে আমরা পাচ্ছি, তার প্রতিফলন আমরা দেখতে পাচ্ছি। আগে ক্ষেত মজুররা যেখানে বছরে দুই মাস কাজ পেতো, এখন সেখানে ৬/৮ মাস তারা কাজ পায়। খাদ্যোৎপাদন না বাড়লে এই জিনিস ঘটে না। মানস বাবু আর. এল. আই. সম্পর্কে বললেন। সেখানে দেখা যাচ্ছে ৩ হাজার ২০৮টি আর. এল. আই. বর্তমানে রয়েছে, তার মধ্যে মাত্র ৩০০টি খারাপ হয়েছে। অর্থাৎ ১০ পার্সেন্টের কম চালু নেই। ডিপ টিউবওয়েল ৯৭৯টি, তার মধ্যে মাত্র ২৮৫টি চালু নেই, অর্থাৎ ৩৫ পার্সেন্টের কম চালু নেই। এটাই হচ্ছে সেচ ব্যবস্থা সম্পর্কে আমার বক্তব্য। এবার আমি কেন্দ্রীয় সরকারের একটা রিপোর্ট সম্পর্কে বলি। ১৯৮৭ সালের কেন্দ্রীয় সরকারের যে রিপোর্ট তাতে কী দেখা যাচ্ছে, সেচ সম্ভাবনা এলাকা, তার মধ্যে পাঞ্জাব ৭৪.৭০ ভাগ, যা সৃষ্টি করতে পেরেছে, পশ্চিমবাংলা ৫৩.৮ ভাগ করতে পেরেছে, সেই জায়গায় বিহার ৫.৯২ করতে পেরেছে। এটা কেন্দ্রীয় সরকারের জল সম্পদ দপ্তরের রিপোর্ট থেকে বলছি। সেই রিপোর্টে বলছে বিহারের অবস্থা খুব খারাপ। পশ্চিমবাংলার এদিক থেকে অনেক অগ্রগতি হয়েছে। আপনারা বললেন মুর্শিদাবাদ জেলা কৃষি প্রধান জেলা। ওখানে সেচের অনেক সুযোগ আছে কিন্তু কিছু করা হয়নি। আপনারা যে রিপোর্ট বললেন, তার সঙ্গে কিন্তু আসল রিপোর্ট মিলছে না। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সাত্তার সাহেব এ দপ্তরের মন্ত্রী ছিলেন, তিনি নাকি অনেক কাজ করে গেছেন। ১৯৭৩ সাল থেকে ১৯৭৭ সাল পর্যত ঐ জেলাতে সেচ সেবিত এলাকা ছিল ১৩ হাজার ২৪ হেক্টর, ১৯৮৫-৮৬ সালে সেটা বেড়ে হলো ২৬ হাজার ৮২ হেক্টর। এই ক্ষুদ্র সেচ পরিকল্পনা বামফ্রন্টের আমলে প্রকৃত ভাবে হয়েছে বলেই সেখানে সেচ সেবিত এলাকা বেড়েছে এবং কৃষি উৎপাদন ঐ জেলায় বেড়েছে। এই অবস্থার মধ্যে আমি এই কথা বলতে চাই মুর্শিদাবাদ জেলা কৃষি প্রধান জেলা, ঐ জেলাতে ক্ষুদ্র সেচ বেড়েছে, বিভিন্ন সরকারি পরিকল্পনার মাধ্যমে এই জিনিস ঘটেছে। তবে আমি একটা কথা বলতে চাই, ময়ূরাক্ষী থেকে ঐ জেলা যে জলপায়, এটা শেষ সীমান্তের জল, সেই জন্য সব সময় জল পাওয়া যায় না। আবার শুনছি বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প হলে সেই জল সম্পূর্ণ ভাবে আমরা পাবো না। স্বাভাবিক ভাবে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন, এই ময়ূরাক্ষীর জল, যা আমরা আর পাবো না, এর একটা বিকল্প চিন্তা যেন আপনি করেন। দ্বিতীয়ত যে কথাটা আমি বলতে চাই, বিরোধী পক্ষের সদস্যরা মুর্শিদাবাদ জেলার গঙ্গা ভাঙ্গনের সমস্যা নিয়ে অনেক বড় বড় কথা বললেন, কিন্তু ওঁরা ভুলে গেলেন যে, আমরা এই বিধানসভা থেকে কেন্দ্রের তৎকালীন প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর কাছে শুধু আবেদন করতে গিয়েছিলাম, শুধু আমাদের সমস্যার কথা বলতে গিয়েছিলাম, কিন্তু তাঁর তা শোনার পর্যন্ত সময় হয় নি। তারপরেও আজকে ওঁরা গঙ্গার ভাঙ্গন নিয়ে কথা বলছেন। ওঁরা বলছেন,

ফারাক্কা ফিডার ক্যানেলের জন্য ভাঙন নয়। কিন্তু আমরা দেখছি ফারাক্কা ফিডার ক্যানেল হবার পর থেকে গঙ্গার ভাঙন তরান্বিত হয়েছে। তৎকালীন কেন্দ্রীয় সরকার সে বিষয়ে কোনও ব্যবস্থা করেন নি। ফলে ধুলিয়ান পর্যন্ত বিস্তীর্ণ অঞ্চল গঙ্গার ভাঙনে বিধ্বস্ত। বামফ্রন্ট সরকার সীমিত ক্ষমতার মধ্যে দিয়েও ভাঙন রোধের জন্য বেশ কিছু ব্যবস্থা করেছেন এবং কিছুটা সফলও হয়েছেন। কিন্তু একথা ঠিক যে, যে পরিমাণ টাকার প্রয়োজন তা বামফ্রন্ট সরকারের পক্ষে ব্যয় করা কখনই সম্ভব নয়। কোনও রাজ্য সরকারের পক্ষেই সম্ভব নয়। গঙ্গার ভাঙনে মুর্শিদাবাদ এবং নদীয়া জেলার অস্তিত্ব বিপন্ন হয়ে পড়েছে। অথচ পূর্বতন কেন্দ্রীয় সরকার দীর্ঘ দিন ধরে আমাদের কোনও কথা শোনেন নি এবং কোনও ব্যবস্থাও গ্রহণ করেন নি। এখন ওঁরা বন্ধু সরকারের কথা বলছেন। হ্যাঁ, বন্ধু সরকার এবং আমরা আমাদের বন্ধু সরকারের কাছে আবেদন করছি। আমরা জানি বর্তমান কেন্দ্রীয় সরকার অর্থনৈতিক সঙ্কটের মধ্যে আছেন। ওঁরা অর্থ ভাণ্ডার, তহবিল বিদেশের কাছে বিকিয়ে দিয়ে গেছেন, অর্থনৈতিক ব্যবস্থা ভেঙ্গে চুরমার করে দিয়ে গেছেন। এই রকম অবস্থায় বন্ধু সরকার পরিচালিত হচ্ছে। তবুও আমরা আমাদের বন্ধু সরকারের কাছে প্রত্যাশা করি। কিন্তু একথা আমি ওঁদের বলি যে, ওঁরা বিগত দিনে গঙ্গার ভাঙন রোধের জন্য কোনও রকম উদ্যোগ গ্রহণ করেন নি, কোনও রকম সংগ্রাম করেন নি। আমরা অতীতে যেমন করেছি, তেমনি আজকেও সংগ্রাম করছি এবং যত দিন না ভাঙন রোধ সম্ভব হবে তত দিন করে যাব। ওঁরা আজকে আমাদের এই সংগ্রামকে সমর্থন করছেন। ইতিপূর্বে কখনই করেন নি, এখন নতুন ভাবে সমর্থন করছেন। কেন করছেন তা আমরা জানি। এটা মোটেই ওঁদের শুভ-বুদ্ধির উন্মেষ নয়, ওঁরা কেবল মাত্র রাজনৈতিক ফয়দা তোলার জন্য ঐসব কথা বলছেন। মাননীয় মন্ত্রী মহাশয় নিজে মুর্শিদাবাদ জেলার লোক, তিনি গঙ্গার ভাঙন প্রতিরোধের জন্য আপ্রান চেষ্টা চালাচ্ছেন এবং সেকথা আমার পূর্ববর্তী বক্তারা বলেছেন, বিশেষ করে মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস মহাশয় বলেছেন যে, ভাঙন রোধের ক্ষেত্রে যে টাকা বরাদ্দ করা হচ্ছে সেই টাকা খুবই অপ্রতুল। আমি বলছি শুধু টাকা অপ্রতুলই নয়, সেই অপ্রতুল টাকা সঠিক ভাবে ব্যবহারের ক্ষেত্রেও ত্রুটি আছে। ফলে আমরা দেখছি আখেরিগঞ্জের ভাঙন রোধের এখনও পর্যন্ত ৫০% কাজ হল না। না হওয়ার মূল কারণ হচ্ছে ওখানে অফিসার এবং কন্ট্রাক্টরদের মধ্যে একটা মধুচক্র গড়ে উঠেছে। নির্দিষ্ট কয়েকটি কন্ট্রাক্টর সমস্ত কাজ করবে, অন্য কোনও কন্ট্রাক্টর কোনও কাজ পাবে না। তারা অফিসারদের হাত করে নিয়েছে। এর ফলে ভাঙন রোধের জন্য যে টাকা বরাদ্দ করা হচ্ছে সেই টাকার সদ্ব্যবহার হচ্ছে না। সেই জন্য আমি মন্ত্রী মহাশয়কে বলছি অফিসার এবং কন্ট্রাক্টরদের মধ্যে যে মধু-চক্র গড়ে উঠেছে সেটা ভাঙা দরকার এবং যে সমস্ত অফিসার এই দুর্নীতির সঙ্গে যুক্ত আছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা দরকার। আখেরি-গঞ্জের কাজের ব্যাপারে যে সমস্ত দুর্নীতির অভিযোগ উঠেছে সে সমস্তর ভিজিলেন্স হওয়া দরকার। সরকার জনগণের স্বার্থে টাকার বরাদ্দ করছেন, অথচ কিছু অফিসার এবং কন্ট্রাক্টর সেই সমস্ত টাকা লুঠেপুটে খাচ্ছে এবং সরকারের ভাবমূর্তি নষ্ট হচ্ছে। এটা চলতে দেওয়া উচিত নয়। তাই আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি, তিনি এ বিষয়ে তদন্ত করুন এবং ভাঙন-রোধের পরিকল্পনাকে বাস্তবায়িত করুন। এখানে বোল্ডারের সমস্যার কথা বলা হচ্ছে। আমার মনে হয় কন্ট্রাক্টররা যে টেণ্ডার দিয়েছিল সেই টেণ্ডারের টাকার অ্যামাউন্ট বাড়াবার জন্যই ইচ্ছে করে বোল্ডার সমস্যার সৃষ্টি করছে। এ বিষয়ে আমি

মাননীয় মন্ত্রী মহাশয়কে ভালভাবে খোঁজ নিতে বলছি। যদি তা তিনি নেন তাহলে এই যে সমস্যার সৃষ্টি হয়েছে এই সমস্যার সমাধান হতে পারে। আমি আশা করব মন্ত্রী মহাশয় এদিকে নজর দেবেন। এই কথা বলে, বাজেটকে পূর্ণ সমর্থন করে বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-00 – 6-10 P.M.]

**শ্রী কুমুদরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সেচ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব এখানে রেখেছেন আমি তাকে সম্পূর্ণ সমর্থন করি এবং বিরোধী পক্ষের সদস্যরা যে কাটমোশনগুলি এনেছেন তার বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় সেচ মন্ত্রী তার দপ্তরের যে সম্পদের কথা বিশেষ করে জল সম্পদের কথা বলতে চেয়েছেন যেটা তার দপ্তরের অন্তর্ভুক্ত বিষয়বস্তু হচ্ছে জল, সেই জল হচ্ছে অমূল্য সম্পদ মানুষের জীবনের ন্যায়। জলের উৎস কোথায় অনুসন্ধান করে সেই উৎস সৃষ্টি করে জলকে সংরক্ষন করে মানুষের কল্যাণে, জীব-জগতের কল্যাণে, বৃক্ষ উদ্ভিদ জগতের কল্যাণে এই শিল্প, বিদ্যুৎ জলপ্রপাত প্রভৃতি মঙ্গলকর কাজে ব্যয় করা হচ্ছে এই দপ্তরের প্রধান কাজ। পশ্চিমবাংলায় যে পরিমান বর্ষা হয় তার থেকে আমরা জল সংরক্ষন করি আবার পাহাড় পর্বত থেকে যে জল আসে আমাদের বিভিন্ন নদী-নালায় যেটা উত্তর থেকে দক্ষিণে চলে গেছে, সেই নদ-নদীতে বেশিরভাগ জলই মিষ্টি জল প্রবাহিত। কেবলমাত্র দক্ষিণের নদীগুলি বাদে সমস্ত নদীর জলই মিষ্টি জল। মাননীয় মন্ত্রী মহাশয় এই সমস্ত নদীতে বিভিন্ন প্রকল্প গ্রহণ করেছেন। সেই প্রকল্পের জন্য বর্তমান আর্থিক বৎসরে অষ্টম যোজনার প্রথম বৎসরে অর্থাৎ ১৯৯০-৯১ সালের যোজনা খাতে ৯০ কোটি টাকা বরাদ্দ রেখেছেন। এই ৯০ কোটি টাকার মধ্যে ৫৫ কোটি টাকা সেচ খাতে রেখেছেন আর ৩৫ কোটি টাকা রেখেছেন বন্যা, বাঁধ এবং ভাঙন প্রতিরোধ করার জন্য। আপনার একটা লক্ষ্য মাত্রা আছে, সেচ প্রবাহ সৃষ্টি করার জন্য প্রতিবৎসর আপনি এলাকা বাড়িয়ে চলেছেন। ১৯৮৯-৯০ সালের তুলনায় সেচ বরাদ্দ ১০ কোটি টাকা বাড়িয়ে ৯০ কোটি টাকা রেখেছেন। ফলে ১৯৯০-৯১ সালে সপ্তম পরিকল্পনার শেষে আপনি যে এলাকা সেচ-সেবিত করবেন তা হয়ে দাঁড়াবে ১২.৫২ লক্ষ হেক্টর, বড় এবং মাঝারি প্রকল্পকে আপনি সেচের আওতায় আনতে সক্ষম হবেন। ১৯৯০-৯১ আর্থিক বছরে আপনার কাছে মাত্র ২৬ হাজার হেক্টর এলাকা ছিল। এ ছাড়া ক্ষুদ্র সেচের মাধ্যমে সেচ এলাকাতেও প্রতি বছর বৃদ্ধি করার যে প্রকল্প ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয় রেখেছেন তাতে প্রতি বছর আমরা লক্ষ্য করছি যে বিভিন্ন নদীতে যেমন কংসাবতী জলাধার, ময়ূরাক্ষী জলাধার, দামোদর জলাধার, তিস্তা ব্যারেজ প্রকল্প সুবর্ণরেখা বাঁধ প্রকল্প প্রতি বছর সেচ এলাকার পরিমাণ আপনার বিভাগ বাড়িয়ে চলেছেন। আমি মনে করি আপনার বিভাগ যথেষ্ট তৎপর হলে প্রতি বছর সেচ এলাকা বাড়িয়ে যেতে পারবে এবং মানুষের প্রভূত মঙ্গল সাধন করতে পারবে। মাঝারি সেচ প্রকল্পের কাজ পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম ১৮টি সেচ প্রকল্পের কাজ চলছে সেগুলি দ্রুত নিষ্পত্তি করার জন্য যে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে তার জন্য ১৯৯০-৯১ সালে ৪ কোটি ৮৩ লক্ষ টাকার বরাদ্দ রেখেছেন। এই সমস্ত সেচ প্রকল্পের জন্য মাননীয় মন্ত্রী মহাশয় যে বিশেষ চিন্তা ঐ বরাদ্দের জন্য আমি তাঁকে প্রশংসা না করে থাকতে পারি না। আমি এই কারণে, এই সমস্ত কথা

বলার পরে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বলব আমরা দক্ষিণ বঙ্গের মানুষ, বিশেষত আমি ২৪ পরগনার মানুষ আমাদের উত্তর ২৪ পরগনা বা দক্ষিণ ২৪ পরগনার কোনও নদীতে কোনও ক্ষুদ্র সেচ পরিকল্পনা গ্রহণ করা হয় নি। একবার শোনা গিয়েছিল আদিগঙ্গা দক্ষিণ ২৪ পরগনা সেখানে সেচ প্রকল্প গ্রহণ করা হবে, কিন্তু পরিবেশ দপ্তরের বাধায় সেটা কার্যে পরিণত হতে পারল না। আমি এটা দেখার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আমাদের উত্তর ২৪ পরগনার বহু শহরের জল এই ড্রেনেজ খালের মধ্যে দিয়ে প্রবাহিত হয়, সেটা ময়লা জল হলেও সেচের উপযোগী। এই ড্রেনেজের সাথে ইরিগেশনের নানারকম আইনের সমন্বয় করে যদি এই জল চাষের ক্ষেত্রে দেওয়া যায় তাহলে বহু জমি ফসলের উপযোগী হয়। আমি আরও বলতে চাই উত্তর ২৪ পরগনার বিলবল্লীতে বাংলাদেশের জল ওখানকার জমির ক্ষতি করে। এখানে যদি সেচ প্রকল্প গ্রহণ করা হয় বিলবল্লীর জল সংরক্ষণ করা হয় তাহলে বহু জমি দোফসলী হতে পারে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি সেদিকে নজর দিতে অনুরোধ করছি। আমাদের সুন্দরবনের কথা কিছু বলতে চাই। সুন্দরবন সমুদ্রের নিকটবর্তী স্থান। এখানে বাঁধ দিয়ে নোনাজলকে রোধ করতে হয়। এখানকার স্লুইশ গেট, নিকাশি খাল গুলি সংস্কার করার একান্ত দরকার। এখানে নোনা জলের বাঁধ যদি ভেঙ্গে যায় তাহলে আমাদের এক ফসলী সুন্দরবনের ফসল নষ্ট হয়ে যায় দুবার ফসল করার কোনও উপায় থাকে না। সেই কারণে ঐসমস্ত বাঁধ যদি আরো উন্নত ধরণের পরিকল্পনা নিয়ে করা যায় তারজন্য মাননীয় মন্ত্রীর কাছে প্রস্তাব রাখছি। কেন্দ্রীয় সরকারের সহায়তা নিয়ে আজকে সুন্দরবন অঞ্চলে বসবাসকারী মানুষদের রক্ষা করবার ব্যবস্থা করবেন এই অনুরোধ জানাচ্ছি। ক্ষুদ্র সেচের কিছু কিছু কাজ সন্দেশখালি অঞ্চলে করেছেন ক্ষুদ্র সেচ দপ্তর সেখানে চেষ্টা করছেন বিদ্যুতায়িত এলাকায় ডিপ টিউবওয়েলের সাহায্যে সেচের ব্যবস্থা করতে। এ ব্যাপারে অনুসন্ধান চলছে। আমি ক্ষুদ্র সেচ মন্ত্রীকে অনুরোধ করবো, উত্তর ও দক্ষিণ ২৪-পরগনার সুন্দরবন এলাকায় এই পরীক্ষা-নিরিক্ষার কাজটা ত্বরান্বিত করুন। সেখানকার স্লুইস গেটগুলি মেরামত করা একান্ত ভাবে দরকার, কারণ স্লুইস গেটগুলি মেরামত না করবার ফলে অনেক সময় বিপদ দেখা দিচ্ছে। ঐ স্লুইস গেট ভেঙ্গে নোনা জল ঢুকে অনেক সময় সুন্দরবনের এক ফসলী জমির ফসল নষ্ট করে দিচ্ছে। তাই এই স্লুইস গেটগুলি মেরামতের অনুরোধ রেখে বাজেট বরাদ্দকে আন্তরিক ভাবে সমর্থন করে এবং কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-10 – 6-20 P.M.]

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ এখানে রেখেছেন তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। আমাদের দেশ প্রায় ৪২ বছর হল স্বাধীন হয়েছে, কিন্তু স্বাধীনতার পর থেকে কেন্দ্রের কংগ্রেস সরকার সেচের মতো একটি গুরুত্বপূর্ণ বিভাগে যেসব পরিকল্পনাগুলি নিয়েছিলেন তাতে দেশের সমস্ত নদীনালা গুলিকে শেষ করে দেওয়া হয়েছে। গ্রামে একটি গল্প চালু আছে—গ্রামের এক জমিদার হাতীর পিঠে চেপে জমিদারী দেখতে যাচ্ছিলেন, কিন্তু পথে এমন একটি গেট পড়লো যার ভেতর দিয়ে হাতী রাজাকে নিয়ে পার হতে পারলো না। রাজাকে গেট পার করবার জন্য তখন কয়েকজন স্থির করলেন যে, রাজার মাথাটা কেটে পার করে দেওয়া হবে। তেমনি ভাবে

কংগ্রেস সরকারও কান্দী মাস্টার প্ল্যান, শালতোড়া পরিকল্পনা, দামোদর পরিকল্পনা করে আমাদের এলাকাকে এক ভয়াবহ অবস্থার মধ্যে দাঁড় করিয়ে দিয়েছেন। আমরা কৃষক আন্দোলন করি। ঐসব পরিকল্পনা যখন নেওয়া হয় তখনই আমরা তার বিরুদ্ধে মিছিল করেছি, আন্দোলন করেছি, বলেছি যে, ঐসব পরিকল্পনা নিলে যেসব এলাকায় বন্যা হত না সেসব এলাকাতেও বন্যা দেখা দেবে। সেই সময় আমাদের কৃষক সমিতি যে কথা বারবার বলেছিলেন, আজকে সেটা প্রমান হয়ে গেছে। দেখা যাচ্ছে, যে জেলায় কোনওদিন বন্যা হত না সেই জেলাও বন্যায় প্লাবিত হয়ে যাচ্ছে। বামফ্রন্ট সরকার আসার পর ১৯৭৮ সালে দক্ষিণ দামোদর এলাকায় ভয়াবহ বন্যা হল। সেই সময় আমাদের সেচমন্ত্রী ব্যবস্থা করে ডি. ভি. সির ঐ জলকে অন্য চ্যানেল দিয়ে বের করে দেওয়ায় বন্যার হাত থেকে মানুষ রক্ষা পায়। কিন্তু সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে সেচমন্ত্রী বারবার দিল্লী ঘোরাঘুরি করবার পরও যা দেখছি তাতে মনে হচ্ছে, আমাদের বাগনান জলের তলায় তলিয়ে যাবে। সেজন্য যখন রূপনারায়ন ব্রিজ হয়েছিল তখন মেদিনীপুর এবং হাওড়া জেলার হাজার হাজার লোক মিছিল করেছিলাম, আমরা বলেছিলাম আপনারা দামোদরকে শেষ করেছেন, রূপনারায়নকে শেষ করবেন না। কিন্তু ক্ষমতার দাম্ভিকতায় সেদিন আমাদের কথায় ওঁরা কান দেন নি। রূপনারায়ন নদী এখন মজে যাচ্ছে। মাননীয় বিরোধীপক্ষের সদস্য ওলফুলি কোথায় বলছিলেন। নাকল গ্রাম পঞ্চায়েতের অন্তর্গত কল্যানপুরে, চরাকাটাতে নদী ভাঙন হচ্ছে। তেঁতুলমুড়িতে, গোপীনাথপুরে ভাঙন হচ্ছে, আমরা এখন বুঝতে পারছি যে এগুলি এখন জলের তলায় ডুবে যাবার সম্ভাবনা দেখা দিয়েছে। সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে আমরা যে কাজ করেছি, এখানকার কংগ্রেস সরকার ৩০ বছর ধরে এবং কেন্দ্রের কংগ্রেস সরকার ৪০ বছর ধরে সেইকাজ করতে পারেন নি। ৪০ বছরে তাঁরা একটা প্ল্যানও করতে পারেন নি। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে যেটুকু করতে পেরেছে, যেটুকু সেচ প্রকল্পের কাজ করতে পেরেছে তার ফলে আজকে কেদুয়া ক্যানাল কাটা হয়েছে, রাজপুর ক্যানাল কাটা হয়েছে। মাননীয় মন্ত্রী তাঁর সীমিত অর্থের মধ্যে দিয়ে এই কাজগুলো করেছেন। মাননীয় মন্ত্রীকে বলা হয়েছে যে, মন্ত্রীর যদি সততা থাকে, ব্যক্তিগত ক্ষমতা থাকে তাহলে সব করতে পারেন। আমি বলবো, এই কাঠামোর মধ্যে দাঁড়িয়ে, সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে একজন ব্যক্তি যত সৎ হোন না কেন, যত দক্ষতাই তাঁর থাকুক না কেন কিছুই করতে পারেন না। আজকে বলা হচ্ছে ছোট ছোট প্ল্যান করুন, বড় বড় প্ল্যান করবেন না। অর্থাৎ পশ্চিমবাংলাকে ভাসিয়ে দেবার একটা পরিকল্পনা করা হচ্ছে। আজকে নতুন করে সবকিছু ভাবতে হচ্ছে, সাধারণ মানুষ এটাকে কখনও মেনে নিতে পারেন না, আমাদের এটাকে বুঝতে হবে। কন্ট্রাক্টরি সিস্টেমের কথা এখানে বলা হয়েছে। কংগ্রেস সরকার দীর্ঘদিন ধরে যেটাকে লালিত-পালিত করে এসেছেন, মুষ্ঠিমেয় কিছু লোককে বড়লোক করে দিয়েছেন, আজকে দীর্ঘদিন পরে তাঁরা যেভাবে সেচ সম্পর্কে ভাবছেন, আমি তাঁদের কাছে অনুরোধ করবো, আমাদের মাননীয় সেচমন্ত্রীর সঙ্গে চলুন। আমাদের যে সমস্ত প্রকল্প করা হয়েছে, অর্থের জন্য কেন্দ্রের কাছে, আমাদের বন্ধু সরকারের কাছে দাবি জানাবো। আপনারা হয়ত বলবেন বন্ধু সরকার হয়েছে? হ্যাঁ, বন্ধু সরকার হয়েছেন মাত্র দু'মাস হলো—এই সময়ের মধ্যে দাঁড়িয়ে তাঁদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে, যে সমস্ত দলের উপরে নির্ভর করে তাঁরা দাঁড়িয়ে আছেন তাতে তাঁদের পক্ষে আমরা মনে করি চেষ্টা করলেও সম্ভব নয়। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে

আমরা বারবার বলছি, আমাদের দাবি নিয়ে আন্দোলন করতে হবে। আমাদের সেচ প্রকল্প করতে হবে। আমাদের দাবি এবং অধিকারকে কখনই ছাড়তে পারি না। ময়ূরাক্ষী প্রকল্প, মানসিং প্রকল্প, কান্দী মাস্টার প্ল্যান, মালদহ প্ল্যান এগুলো এমন ভাবে করা হয়েছে, মালদহের রতুয়ায় দুটি গ্রাম পঞ্চায়েত তো প্রতি বছরেই জলে ডুবে যাচ্ছে। মেদিনীপুর এবং হাওড়া জেলাকে ডুবিয়ে দেওয়া হয়েছে। আমরা দেখছি মালদহ, মুর্শিদাবাদ এবং হাওড়া জেলায় ইরোসন হচ্ছে—গঙ্গানদীর ভাঙনে এই রকম পরিস্থিতি সৃষ্টি হয়েছে। বিদ্যুত মন্ত্রীকে জিজ্ঞাসা করার জন্য বলা হয়েছে যে কেন বিদ্যুৎ পাওয়া যাচ্ছে না? বিদ্যুৎ প্রকল্প তো আপনারাই করেছেন এবং আজ যেটা হচ্ছে তারই ফল হচ্ছে এটা।

আপনারা সর্বদা অপদস্থ করার চেষ্টা করেছেন। কিন্তু জনগণ আমাদের সঙ্গে আছে, আমাদের পাশে আছে এবং সেইজন্য আপনাদের অপদস্থতা সত্ত্বেও আমরা আমাদের পরিকল্পিত কাজ এগিয়ে নিতে যেতে পারবো। আপনারা হঠাৎ এতোদিন পরে মেঘনাথ সাহা, কপিল ভট্টাচার্য্যের নামক করছেন। আগে আপনাদের এসব কোথায় ছিল? এখন আপনাদের সেচ বিভাগকে খুব গুরুত্বপূর্ণ দপ্তর বলে মনে পড়েছে কিন্তু দীর্ঘকাল আপনাদের রাজত্বকালে কোথায় ছিল এই গুরুত্ব ভাব? আমাদের নদী মাতৃক দেশ, নদীর দ্বারাই অনেক সম্পত্তি লাভ করি আমরা। সুতরাং আসুন আমরা একসঙ্গে পশ্চিমবঙ্গকে বাঁচাই। আমরা গ্রামের লোক, আমরা ১৪ বছর ধরে বন্যার সঙ্গে লড়াই করছি। বন্যা নিয়ে আমরা রাজনীতি করতে জানিনা। আজকে আপনাদের মুখে এই কথা শুনে বজ্রাঘাত পড়লো। আমরা জলের মধ্যে দাঁড়িয়ে, বস্তা বেঁধে গ্রামের লোকেদের ত্রাণের সাহায্য করেছি। আপনারা তো বুদ্ধিজীবি আপনারা কতটুকু রিলিফের বিষয় জানবেন। আপনারা ঠিক ইলেকশনের আগে রিলিফ দিতেন। এখন আর গ্রামের মানুষ রিলিফ চায় না। তারা বলে আমাদের কাজ দিন। এই অধিকার আজকে তাদের জন্মেছে। আপনারা ঠিক ইলেকশনের আগে রিলিফ দিয়ে মানুষকে বঞ্চিত করতেন। জনগণ আজকে আপনাদের স্বরূপ বুঝতে পেরেছেন। সেইজন্য আজকে একটা বিরাট পরিবর্তন এসেছে। আমি এই কথা বলে বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি এবং বিরোধীদলের কাটমোশনকে বিরোধিতা করে আমি বক্তব্য শেষ করছি।

[6-20 – 6-30 P.M.]

**শ্রী ধীরেন্দ্রনাথ চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ এখানে রেখেছেন আমি প্রথমেই সেই ব্যয়-বরাদ্দকে সমর্থন জানিয়ে দু-একটি কথা বলতে চাই। আমি বিশেষ কিছু বলতে চাই না, তবে বিরোধীদের বক্তব্য আমি এখানে উপস্থিত থেকে সব শুনলাম তাতে আমার মনে হয়েছে, যে রাজনীতি তাদের দেখলাম সেটা যেন দেওলিয়া রাজনীতি। আমাদের পূর্ববর্তী যে সরকার ছিলেন তারা এই সেচ দপ্তর সম্পর্কে একেবারে উদাসীন ছিলেন। বন্যা নিয়ন্ত্রণ ঠিকমতো নেন নি বলে আজ এই অবস্থা। সেচ সম্পর্কে তারাই বড় বড় কথা বলছেন। আমার বিরোধীদলের শ্রদ্ধেয় নেতা সৌগতবাবু কপিল ভট্টাচার্য্যের কথা, মেঘনাথ সাহার কথা বললেন। আপনাদের রাজত্বেই তো ডিভিসির জন্ম হয়েছিল। যারফলে আজকে বন্যা অবসম্ভাবী হয়ে ওঠেছে। আমি মনে করি এই বন্যা সৃষ্ট বন্যা। ডি. ভি. সি. পরিকল্পনা তৈরি হওয়ার ক্ষেত্রে একটা বিশেষ পরিবেশ সৃষ্টি করেছিল একথা অস্বীকার করার কোনও উপায় নেই। যেখানে ডি. ভি. সি তৈরি হয়েছে ৫৪ হাজার

কিউসেক জল ধরে রাখার জন্যে যে বাধের প্রয়োজন সেই বাধ করলেন মাত্র ২৮ হাজার কিউসেক জল ধরে রাখার জন্যে। এরফলে প্রতিনিয়ত দক্ষিণ দামোদর থেকে শুরু করে হুগলি, হাওড়া, ভাসতে শুরু করেছে। মাননীয় মন্ত্রী আজকে যে বিষয়টি নিয়ে আলোচনা করছেন সেটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। অতীতে আমরা জানি সেখানে যতটুকু জল ধরে রাখার মতো ক্ষমতা ছিল সেখানে বন্যা এবং নদীগর্ভে যে অবস্থা সৃষ্টি হয়েছিল সেই জল ধরে রাখার ক্ষমতা লোপ পেয়েছে। যেখানে ১ লক্ষ কিউসেক জল দেবার কথা সেই জল দিতে পারছে না, কেবল ৫০ হাজার কিউসেক জল দিচ্ছে। এরজন্য যে পরিকল্পনা নেওয়ার দরকার ছিল সেই পরিকল্পনা নেওয়া হয় নি। এই ব্যাপারে মান সিং কমিটির নিম্ন দামোদর প্রকল্প লাল ফিতার বাঁধনে আটকে পড়ে রয়েছে, সেই লালফিতা আর খোলা হয় নি। এই অবহেলার জন্যে আজকে এই অবস্থা। একথা আপনারা উপলব্ধি করতে পারেন নি? আজকে মানুষের দীর্ঘদিন ধরে এই সমস্যা রয়েছে অথচ এই সমস্যা আমাদেরকে অনেকভাবে দুর করতে হচ্ছে। বিশেষ করে আজকে আমরা লক্ষ্য করছি যখন বেশি জল ছাড়া হয় তখন দামোদরের দক্ষিণ তিরে বিভিন্ন গ্রাম ভাঙতে শুরু করে যা অতীতে ছিল না। এমন ৫/৭ টি গ্রাম পাওয়া যাবে হয়ত সেই গ্রামগুলি নদী গর্ভে ডুবে যাবে। আজকে নিম্ন দামোদর পরিকল্পনা যেটা আছে সেটাকে ভালভাবে কাজ করানোর জন্য ব্যবস্থা করবেন, এবং যে জলটা আটকে থাকছে—যেন বর্দ্ধমানের রায়নার দক্ষিণ এলাকায়—অর্থাৎ যে এলাকায় জলটা স্টাগনেন্ট হয়ে থাকে সামান্য জল হলে যেখানে জল জমে যায় সেখানকার জমিতে চাষ না হলে চাষীদের খুব ক্ষতি হয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিশেষ দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। আমরা এতক্ষণ ধরে অনেক কথাই শুনলাম গঙ্গার জল নিয়ে, ভূপৃষ্ঠের জল নিয়ে কি করে ব্যবহার করা যায়, এই জলকে কাজে লাগাবার ব্যাপারে বলেছেন মানস বাবু, আমি সেই প্রসঙ্গে বলি ভূপৃষ্ঠের জলকে কাজে লাগাবার জন্য গঙ্গার জল তো আসছে, সেখানে বরফ গলা জল তো আছেই, এই জলটাকে কাজে লাগাবার জন্য সেখানে বাঁধ দিয়ে বিভিন্ন ভাবে জলটাকে নেওয়া হচ্ছে। ফলে দামোদর নদী গর্ভের উপর পলি জমছে, ফলস্বরূপ জলের চাপ বাড়ায় নদীর পাড়ের ভাঙন সৃষ্টি হচ্ছে। এই ভাঙনকে রোধ করার জন্য আপনারা অবিলম্বে একটা ব্যবস্থা নিন। তবে এই প্রসঙ্গে আমি দু-একটি কথা বলতে চাই, আমাদের এখানে যে ক্ষুদ্র সেচ ব্যবস্থা আছে—এই ক্ষুদ্র সেচ ব্যবস্থার মধ্যে আমরা একটা জিনিষ লক্ষ্য করেছি—তার জন্য বিগত কয়েক বছর আগেও আপনারা বিশ্বব্যাঙ্কের ঋণে ডিপ-টিউবওয়েল করার কথা ভাবতেন। আমি যে এলাকায় বাস করি সেই রায়না থানার ব্লকে ১৪ টি ডিপ-টিউবওয়েল করার কথা হয়েছিল কিন্তু সেখানে হয়েছে মাত্র দুইটি, বাকি গুলির বোরিং হয়নি। এ ছাড়াও আরো কতকগুলি ব্যাপারে আমি বলতে চাই সেটা হচ্ছে এখানে যি ডিপ-টিউবওয়েল আছে এবং বিশেষ করে যে ট্যাঙ্ক দেওয়ার ব্যবস্থা আছে তার সঙ্গে আপনার অ্যাডমিনিস্ট্রেশনের কোনও সম্পর্ক নেই, ফলে দুইটির মধ্যে কোনও সম্পর্ক না থাকায় অসুবিধা হচ্ছে। অনুরূপভাবে বলি ডি. ভি. সি. এলাকায় যে রাইট ব্যাঙ্ক দিয়ে জলটা আসে সেটা—আমি টেল এণ্ড এলাকায় থাকি সব জমিতে ঠিকমতো পৌঁছায় না, অনেক জায়গায় জল যায় না এবং জল পাওয়া সম্ভবও নয়। ফলে ইরিগেশনের কাজে অনেক জায়গায় ব্যাঘাত ঘটছে, সেইজন্য এই ব্যাপারটা দেখার জন্য অনুরোধ করবো ও বিভিন্ন দপ্তরের সাথে আপনার দপ্তরের মধ্যে একটা কো-অর্ডিনেশন থাকা দরকার। সুতরাং এই

গুলিকে সংশোধন করে সঠিকভাবে যাতে জল যায় এবং ঠিকমতো ট্যাক্স আদায় হয় এই ক'টি কথা বলে বাজেটের ব্যয়-বরাদ্দের প্রতি সমর্থন জানিয়ে এবং কাট মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যানন্দন দাশমহাপাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মনোযোগ দিয়ে সরকার পক্ষের সদস্যদের এবং বিরোধীপক্ষের সদস্যদের বক্তব্য শুনেছি ও তারা যে মতামত দিয়েছেন সেটাও আমি অনুধাবন করেছি। আমি একটি বিষয়ে আলোচনা করতে চাই আমাদের সরকার পক্ষের অনেক সদস্য এবং বিরোধী পক্ষের অনেক সদস্য যে বিষয়টি নিয়ে বলেছেন, সেটি হচ্ছে আমাদের পশ্চিমবাংলার ভূগর্ভস্থ জল এখন পর্যন্ত অনিয়ন্ত্রিত এবং তার ব্যবহার যথেচ্ছাচার ভাবে বিভিন্ন জায়গায় হচ্ছে সেটা আজ বন্ধ করা প্রয়োজন। এই ব্যাপারে তারা যে উদ্বেগ প্রকাশ করেছেন আমি তার সঙ্গে সহমত পোষন করছি, এই বিষয়ে উদ্বিগ্ন না হয়ে আমার উপায় নেই, আপনারা দেখেছেন অসীম দাশগুপ্ত মহাশয় তার বাজেট ভাষণেও এই কথা বলেছেন, আগামী দিনে আমরা এটাকে নিয়ন্ত্রণে আনার চেষ্টা করব।

[6-30 – 6-40 P.M.]

বিরোধীপক্ষের সদস্যরা প্রতিশ্রুতি দিয়েছেন যে আমরা যদি চেষ্টা করি তাহলে তাঁরা সহযোগিতা করবেন। এই আগাম সহযোগিতার প্রতিশ্রুতির জন্য তাঁদের ধন্যবাদ জানিয়ে আমি আমার জবাবী ভাষণ শুরু করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবাংলার ক্ষেত্রে সেচ দপ্তরের মাধ্যমে আমাদের জমি ইরিগেট করতে হবে ৩৮ লক্ষ হেক্টর, এটা আমি উল্লেখ করেছি। আমি আমার দপ্তরের অ্যাচিভমেন্ট নিয়ে কথা বলতে চাই। আমার দপ্তরের অল আউট ফেলইয়োর কথা দুজন মাননীয় সদস্য বলেছেন। একমাত্র ব্যতিক্রম ডাঃ মানস ভূঁইয়া। এ ছাড়া বাকী দুজন অল আউট ফেলইয়োর উল্লেখ করেছেন। তাঁদের অবগতির জন্য আমি স্মরণ করিয়ে দিতে চাই, যে ৩৮ লক্ষ হেক্টর টারগেট আমাদের পশ্চিমবাংলায় সিক্স্থ প্ল্যান পর্যন্ত। আমরা আমাদের দপ্তরের মাধ্যমে অ্যাচিভ করেছিলাম, ইরিগেশন পোটেনশিয়াল ক্রিয়েট করতে পেরেছিলাম ১৫ লক্ষ ৭৮ হাজার হেক্টর। সেভেন্থ প্ল্যানে টারগেট ছিলো ৪ লক্ষ ২৫ হাজার হেক্টর। মাঝে একটা কথা বলে নিই, যে জিনিসটা ছিলোনা, পশ্চিমবাংলাতে শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল, আর. এল. আই. তার একটা প্রপার সার্ভে ছিলো না। সরকারি, বেসরকারি সব মিলিয়ে যেভাবে ক্ষুদ্র সেচ ব্যবস্থার মাধ্যমে জল দেওয়া হয়, তার একটা প্রপার সার্ভে ছিলোনা। আমাদের দপ্তর থেকে, দু বছর আগে একটা সার্ভে করা হয়েছে, সেখানে সেনসাস করা হয়েছে। সেই সেনসাস রিপোর্ট আগে না থাকবার জন্য আগের সংগৃহীত সংখ্যাটা হয়তো হানড্রেড পারসেন্ট সঠিক না। অর্থাৎ সিকস্থ প্ল্যান পিরিয়ডে যে ১৫ লক্ষ ৭৮ হাজার হেক্টর জমি ইরিগেট পোটেনসিয়াল ক্রিয়েট করেছি, আমি বলছি হয়তো সংখ্যাটা তার চেয়ে বেশি ছিলো, এমনও হতে পারে। কিন্তু যাই হোক, সেভেন্থ প্ল্যান পিরিয়ডে আজকে ৮ই মে, আজকে দাঁড়িয়ে আমি আপনাদের বলছি, সিকস্থ প্ল্যান পিরিয়ডে আমরা অ্যাচিভ করেছিলাম ১৫ লক্ষ ৭৮ হাজার হেক্টর। আমাদের সরকারি উদ্যোগে এবং বে-সরকারি উদ্যোগে মিলিয়ে আমরা করবো বলে ঠিক করেছিলাম ৪ লক্ষ ২৫ হাজার হেক্টর। আজকে ১৯৯০ সালের ৮ই মে, আমি দৃঢ়তার সঙ্গে বলছি, দপ্তরের মাধ্যমে পশ্চিমবাংলায় ২৫ লক্ষ ২২ হাজার হেক্টার জমি অলরেডি ইরিগেশন পোটেনশিয়াল ক্রিয়েট করতে পেরেছি।

আমার দপ্তরের এই অ্যাচিভমেন্টটা ফাল্তু নয়। দ্বিতীয়ত ডাঃ মানস ভুঁইয়া ভূ-পৃষ্ঠস্থ জলের যথোচিত ব্যবহারের বিষয়টি যথেষ্ট গুরুত্বপূর্ণ উল্লেখ করেছেন। তাঁর সঙ্গে একমত। আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই, আপনি দেখবেন যে আমাদের দপ্তরের মাধ্যমে ভূ-পৃষ্ঠস্থ জল পশ্চিমবাংলায় আমরা যা ব্যবহার করতে পারি এবং তার মাধ্যমে যে জমি ইরিগেশন করতে পারবো তার পরিমান হচ্ছে ১৩ লক্ষ হেক্টর। অলরেডি ১১ লক্ষ ৬৪ হাজার হেক্টারে ইরিগেশন পোটেনশিয়াল পৌছে দিতে পেরেছি। যার পারসেন্টেজ হচ্ছে ৮৯.৫৩, নিয়ারলি ৯০ পারসেন্ট। সেই তুলনায় বলুন সাব সয়েল ওয়াটার কে ব্যবহার করার ক্ষেত্রে সাকসেসটা এখনো অপেক্ষাকৃত কম। আমরা স্বীকার করছি, ৫৪.৩২। সুতরাং সারফেস ওয়াটারকে আমরা প্রপারলি ইউটিলাইজ করবার চেষ্টা করছি। যাই হোক, এর পরে নির্দিষ্টভাবে কয়েকটি অভিযোগের উত্তর দেবো, আমার সময় খুব কম। কাট মোশনগুলি দেখলাম, দেখে খুব আশ্চর্য লাগলো, মাননীয় সদস্য একজন বিচক্ষণ পার্লামেন্টারিয়ান। সৌগতবাবুর একটা কাট মোশন দেওয়ার আগে যদি উনি একটু ডাঃ মানস ভূঁইয়ার সাথে আলোচনা করে নিতেন তাহলে বোধ হয় উনি এই ধরণের কাট মোশন দিতেন না। কিন্তু তিনি বোধ হয় জানেন না, এবারে বোরো সিজনে পশ্চিমবাংলায় মাইনর ইরিগেশনের মধ্যে যে চাষ হয়, তাতে জলের অভাব হয়নি। সবটাই আমাদের ক্রেডিট তা বলছি না। এবারে যে কোনও লোক জানেন, মাঘ মাসের শেষ থেকে শুরু করে মাঘ, ফাল্গুন, চৈত্র মাস পর্যন্ত পশ্চিমবাংলায় যে বর্ষা, অতি বর্ষা ইত্যাদি ঘটেছে তার জন্য আর যাই হোক না কেন, জলের অভাব হয়নি। মানস ভুঁইয়া পাশে আছেন, ওঁর কনস্টিটিউয়েন্সি আমার কনস্টিটিউয়েন্সি পাশাপাশি এলাকাতে। অনেক সময় নদীতে জল থাকে না বলে আমাদের আর. এল. আই. গুলো ফাংশনিং অবস্থায় থাকলেও আমরা কাজ করতে পারতাম না, এবারে কিন্তু সেই প্রবলেম অ্যাট অল দেখা দেয়নি। কেন যে এই সমস্ত কাট মোশন দেন আলোচনা না করে, আমি বুঝি না। যাই হোক, তিনি যা মিন করতে চেয়েছেন তার ফলে এই জিনিসটা এসে দাঁড়ায় যে আমাদের ওয়াটার সাপ্লাই ইনস্টলেশন যে সমস্ত জিনিস আছে সেগুলি ফাংশনিং পজিশনে নেই। তথ্যটা সংক্ষেপে উপস্থিত করতে চাই—আমাদের পশ্চিমবাংলায় আর. এল. আই.—উনি যেহেতু কাট মোশন দিয়েছেন—মাইনর ইরিগেশন স্কীমস সব মিলিয়ে চলছে। আর. এল. আই. এগ্রিকালচারাল ইঞ্জিনিয়ারিং ডাইরেক্টরেট থেকে করা হয় মাইনর ইরিগেশন কর্পোরেশন ডাইরেক্টরেট। সি. এ. ডি. সি.র যে আর. এল. আই. ইনস্টলেশন আছে তার সংখ্যাটা ৩ হাজার ২০৮। তার মধ্যে ফাংশন করে বোরো সিজনে জল দিয়েছে, যতটকু প্রয়োজন ততটুকুই জল দিয়েছে। যে কোনো সদস্য একমত হবেন এই ব্যাপারে। এই দুই মাস বোরো চাষের সময়, আড়াই মাস ধরে পশ্চিমবাংলায় আর. এল. আই. বলুন, ডিপ টিউবওয়েল বলুন, প্রাইভেট শ্যালো যাই বলুন, সরকারি শ্যালো বলুন ওয়ারকিং আওয়ারটা কম প্রয়োজন হয়েছে। যতটুকু প্রয়োজন হয়েছে ততটুকুর ক্ষেত্রে ফাংশন করতে পেরেছে ২ হাজার ৯০৮। মাইনর ইরিগেশন কর্পোরেশন আমাদের ইন্সটলেশন হয়েছে ১০৬টি, তার মধ্যে ফাংশনিং ১০২টি, সি. এ. ডি. সি ইন্সটলেশন হয়েছে ৬টি তার মধ্যে ফাংশনিং ৬টি, এই বোরো সিজনে ৩ হাজার ৩২০টার মধ্যে ৩ হাজার ১৬টি ফাংশনিং আর টোটাল নন ফাংশনিং অর্থাৎ কাজ করতে পারেনি ৩০৬টি। পারসেন্টেজ করে নেবেন, দেখবেন ১০ পারসেন্ট। একটা দপ্তরের কাজে ৯০ ভাগ সাফল্য হওয়া সত্ত্বেও, মাননীয় সদস্য সৌগত রায় কি করে অল আউট ফেলিওর বললেন, তা

আমার মাথায় ঢোকেনা। আর এগ্রি ইঞ্জিনিয়ার ডাইরেক্টর-এ ডিপ টিউবওয়েল-এর সংখ্যা ২ হাজার ৫১৮, এই বোরো সিজনে কাজ করেছে ২ হাজার ২৩৩টি, আর জল দিতে পারেনি ২৮৫টি। মাইনর ইরিগেশন কর্পোরেশনে ডিপ টিউবওয়েল ৪৬১টি, তার মধ্যে এই বোরো সিজনে জল দিতে পেরেছে ৪৩১টি এবং ৩০টি জল দিতে পারেনি। সি. এ. ডি. সি., ডিপ টিউবওয়েল ১৭৫টি, এই বোরো সিজনে জল দিয়েছে ১৬৭টি এবং জল দিতে পারেনি ৮টা। মোট ৩২৩টি ডিপ টিউবওয়েল জল দিতে পারেনি, তাহলে এখানে ১০ পারসেন্টেরও কম ফেলিওর, এটাও অল আউট ফেলিওর নয়। তা সত্ত্বেও এটা একটু জানা দরকার যে এই ১০ পারসেন্টের কম ফেলিওর কেন থাকবে। আর. এল. আই., ডিপ টিউবওয়েল ৩২৩টা চালু করতে পারিনি, তার মধ্যে ৪৪টা কেস সম্বন্ধে আমি জানি, এই ৪৪টি সম্বন্ধে মাননীয় সদস্য সৌগতবাবু জানেন কিনা জানিনা। তবে বিস্তারিত ব্যাখ্যার সুযোগ আমার নেই, কারণ আমার ২০ মিনিট সময়। ভূগর্ভস্থ মিঠা জলের ক্ষেত্রে একটা জটিলতা দেখা যাচ্ছে, ভূগর্ভস্থ মিঠা জল চলে গিয়ে, সমুদ্রের নোনা জল সেখানে ঢুকে সেই লেয়ারটাকে লবণাক্ত করে দিচ্ছে, জল লবণাক্ত হয়ে যাচ্ছে। মানসবাবু মেদিনীপুর জেলা সম্পর্কে বলেছেন, সেখানে ডিপ টিউবওয়েল সুইট ওয়াটার দিতে পারছো। এই বিষয়ে আমরা কি করতে পারি? তাছাড়া পশ্চিমবাংলায় অনেকগুলি ডিপ টিউবওয়েল ডিফাংক্ট হয়ে গেছে, অনেক জায়গায় রিভার কোর্স চেঞ্জ হয়ে গেছে, এর জন্য ডিপ টিউবওয়েল নষ্ট হয়ে গেছে, অনেক জায়গায় বিল্ডিং গ্রাস করে নিয়েছে। একদিকে রিভার কোর্স চেঞ্জ হয়ে যাচ্ছে, অন্যদিকে স্যালাইন ওয়াটার জমিতে ঢুকে পড়ছে। ভবিষ্যতে বিজ্ঞান যদি ডেভেলপ করে ও স্যালাইন ওয়াটারে চাষযোগ্য সিড যদি উদ্ভাবন করতে পারে তাহলে এই স্যালাইন ওয়াটারকে কাজে লাগানো যাবে। স্যালাইন ওয়াটার ঢুকে অনেক জায়গায় ডিপ টিউবওয়েল নষ্ট হয়ে গেছে সেগুলিকে সরিয়ে নেওয়া সম্ভব হয়নি ও সেইজন্য তাদের কাজে লাগানো যায়নি ও সাবসয়েল ওয়াটার কাণ্ডজ্ঞানহীন ভাবে ব্যবহার করার ফলে ৯১টি ডিপ টিউবওয়েল নষ্ট হয়ে গেছে। বিদ্যুৎ দপ্তর থেকে চেষ্টা চলছে এগুলিকে রিভাইভ করার জন্য। আমাদের দেশে চোর-জোচ্চোর তো এখনও আছে, এই দেশটা থেকে এখনো চোর জোচ্চোর চলে যায় নি, হাই টেনশন লাইনে ট্রান্সফর্মার চুরি হয়ে গেছে, ম্যাজর স্পেয়ার পার্টস চুরি হয়ে গেছে। আর. এল. আই ডিপ-টিউবওয়েল ইঞ্জিনিয়ার ও টেকনিশিয়ানদের ইনএফিসিয়েন্সির জন্য অচল হয়ে গেছে, অযোগ্যতার জন্য কাজ হচ্ছে না, এটা ঠিক নয়। পরিস্থিতির বাধ্য-বাধকতার জন্য এমন অবস্থার সৃষ্টি হয়েছে।

[6-40 – 6-50 P.M.]

যেগুলি ফাংশনিং করানো যেতে পারে এই রকম কিছু কিছু ডিপ-টিউবওয়েল আছে যেগুলির রিড্রিলিং-এর প্রয়োজন আছে। এই রকম ৬৪টি ডিপ-টিউবওয়েলের রিড্রিলিং-এর প্রয়োজন হয়েছে, তার মধ্যে ১৪টির রিড্রিলিং শুরু হয়ে গেছে, আর ৫০টির কাজের টেস্ট ফর্ম জমা দিয়েছি, তার কাজ শুরু হয়ে যাবে। অন্যান্য কিছু ডিফেক্ট আছে যেমন চোকিং, পার্টিং সেগুলি রিভাইভ করা যায়। তারজন্য যেটুকু অর্থ বরাদ্দ আছে তাতে কাজ ইতিমধ্যে শুরু হয়ে গেছে। ২৩টার ওয়ার্ক অর্ডার ইসু করে দিয়েছি, ১০টা আণ্ডার প্রসেস। অল্প কিছু বাকি আছে সেটাও তৈরি করব। সুতরাং সৌগত রায়ের যে অভিযোগ আমরা জল দিতে

পারিনি এই অভিযোগের আমি বিরোধিতা করছি। আর একটা জিনিস বলা দরকার সেটা হচ্ছে পশ্চিমবঙ্গে কিছু স্টেট ওনড শ্যালো টিউবওয়েল আছে যার কিছু আমাদের আমলে হয়েছে, ওঁদের আমলে কিছু হয়েছে। আমি বলতে চাই আমাদের আমলে স্টেট ওণ্ড শ্যালো টিউবওয়েল সি. এ. ডি. সি'র আণ্ডারে করেছি ১১৫৭ টা, আমি আপনাদের কাছে ঘোষণা করছি এই ১১৫৭ টার সবগুলি ফাঙ্কসনিং, একটাও অচল নয়, বোধ হয় সৌগত বাবু সেটা জানেন না। ১৯৭২ এবং ১৯৭৩ সালে তাঁরা পশ্চিমবাংলায় ৩ হাজার ৩৪২টা শ্যালো টিউবওয়েল করেছিলেন, তার রেকর্ড রেখে যাননি, হয়ত সেই সিসটেম ছিল না, তার মধ্যে কতগুলি ৬ ক্লাসটার, কতগুলি ১২ ক্লাসটার তা বলতে পারব না, কিন্তু নাম্বার অব শ্যালো টিউবওয়েলস ইনস্টল্ড ৩ হাজার ৩৪২। তার মধ্যে অধিকাংশ শ্যালো টিউবওয়েল যদি বোরো সিজিনে জল দিতে পারত তাহলে সৌগত বাবু কাট মোশন আনতেন না। কিন্তু সৌগত বাবু জানেন না আপনাদের ৩ হাজার ৩৪২টি টিউবওয়েলের মধ্যে ৩৫৬টি শ্যালো টিউবওয়েল এক দিনের জন্যও চলেনি। তারজন্য সরকারি ভাণ্ডার থেকে টাকা খরচ হয়েছে, তার পিরোর্ট আছে এভরি থিং ওয়াজ ডান, কিন্তু এক দিনের জন্যও চলেনি ৩৫৬টি শ্যালো টিউবওয়েল। আপনি কি জানেন ১৯৭৩ সাল থেকে ১৯৭৪ সালে ১১৫টি শ্যালো টিউবওয়েল এমনভাবে তৈরি করেছিলেন যে শ্যালো টিউবওয়েল প্রপারলি কাজ করবে কি কাজ করবে না তার অন্যতম প্রধান শর্ত হল আপনি ফিল্টার ভালভাবে ওয়াশ করেন কি করেন না তার উপর নির্ভর করবে, এমন সুন্দরভাবে ওয়াশ করেছিলেন যে এক বছরের মধ্যে ১১৫টি শ্যালো টিউবওয়েল খারাপ হয়ে গিয়েছিল। আপনার বোধ হয় জানা আছে ৩ বছরের মধ্যে ৬৩০টি শ্যালো টিউবওয়েল খারাপ হয়ে গেছে। গ্রামে গিয়ে সেই জিনিসগুলি যদি দেখতেন তাহলে এইসব কাট মোশন দিতেন না। এই যে ২ হাজার ৭৪টি শ্যালো টিউবওয়েল আপনাদের অপদার্থতার জন্য খারাপ হয়ে রইল তার জবাব কে দেবে? বামফ্রন্ট সরকার আপনাদের এই অপদার্থতার জন্য জবাব দেবে না, তার জবাব আপনাদেরই দিতে হবে। আমাদের জামানায় আমরা যে শ্যালো টিউবওয়েল পশ্চিমবঙ্গে করেছি আমরা হানড্রেড পারর্সেন্ট সাকসেসফুল। দ্বিতীয় কথা হচ্ছে অপূর্ব বাবু কাট মোশন এনেছেন যে আমরা ওয়াল্ড ব্যাঙ্কের স্কীম কার্যকরী করতে পারছি না। ওয়াল্ড ব্যাঙ্কের যে স্কীম সেই স্কীম আমরা কার্যকরী করতে পারব না। সৌগত বাবু একজন ভাল পার্লামেন্টেরিয়ান, আমি সৌগত বাবুকে শ্রদ্ধার সঙ্গে স্মরণ করিয়ে দিই একটা প্রবাদ বচন আছে—'অর্ধ সত্য মিথ্যার চেয়ে খারাপ'।

আপনি বই থেকে একটা লাইন কোট করবেন, আর একটা লাইন কোট করবেন না, এটা উচিত নয়। আপনি কি পড়লেন? আপনি ইংরাজী ভারসনটা পড়েছেন। নানান কারণে এই স্কীম, প্রকল্পের কাজ প্রথম দু বছর খুব কম হয়েছে। কাজ যে খুব কম হয়েছে, এটা আমরা স্বীকার করেছি। আপনি একটা লাইন পড়ে পরের লাইনটা পড়লেন না। এটা পড়লে আপনি জানতে পারতেন যে, সেখানে কি লেখা আছে। আমি দুটোই পড়ছি। আমি তাই মাননীয় সদস্যাকে বলছি, উনি অর্দ্ধেকটা পড়েছেন, অর্দ্ধেকটা পড়েন নি। এটা অর্দ্ধ সত্য—অর্দ্ধ সত্য কিন্তু মিথ্যার চেয়ে'ও খারাপ। আমি প্রথমেই আপনাদের যেটা জানিয়েছি সেটা একটু বলে দিই। এই ১৫৬ কোটি টাকার স্কীম ডলারের সঙ্গে টাকার এক্সচেঞ্জ ভ্যালু পরিবর্তন হবার ফলে এটা বেড়ে দাঁড়িয়েছে ২৯৩ কোটি টাকায়। যার ফলে কিছু কিছু ফিজিক্যাল

টার্গেট বেড়ে গেছে। হেভি ডিউটি ডিপ টিউবওয়েলের সংখ্যা ১২০০ ছিল, এটা ১২০০ আছে, মিডিয়াম ডিউটি ডিপ টিউবওয়েল ৫০০র জায়গায় ৪০০ আছে, লো ডিউটি ডিপ টিউবওয়েলের সংখ্যা যা ছিল, তাই আছে, শ্যালো টিউবওয়েল যা ছিল তাই আছে, ডাগ ওয়েল যা ছিল তাই আছে, আর. এল. আই. মর্ডানাইজেশনের ক্ষেত্রে যা ছিল; তাই আছে। আমরা স্বীকার করেছি প্রথম দু বছর নানান কারণে কাজ কম হয়েছে। অমরবাবু সেই সব কথা বলেছেন। কারণ, রাজ্য সরকারের বলার কিছু নেই। ১৯৮৫-৮৬, ১৯৮৬-৮৭, ১৯৮৭-৮৮ পর্যন্ত প্রাকটিক্যালি আমরা কিছুই করতে পারিনি। ১৯৮৭-৮৮ সালে আমরা মাত্র হেভি ডিউটি ডিপ টিউবওয়েল ৩১টি ড্রিল করেছিলাম। এছাড়া আর কিছুই করতে পারিনি। তারপর কাজের গতি বেড়েছে কিনা সেটা আপনারা দেখুন। ১৯৮৮-৮৯ সালটা একটু দেখুন। এই বছর আমরা হেভি ডিউটি ডিপ টিউবওয়েল ১৯১টি ড্রিল করেছি, যদি'ও টোটাল টার্গেট বাড়াতে পারিনি। এই বছর আমাদের টার্গেট হচ্ছে ৪০০ ডিপ টিউবওয়েল আমরা করব। আমাদের ওয়ার্কিং সিজন হচ্ছে জুন মাস পর্যন্ত। আজ হচ্ছে মে মাসের ৮ তারিখ। আজ পর্যন্ত আমাদের যা কাজ হয়েছে সেই ফিগারটা এখানে কোট করছি। ইতিমধ্যেই আমাদের ৩৮০টির ড্রিলিং হয়ে গেছে। তা সত্ত্বেও আরো কিছু হয়েছে কিনা আমি সেই রিপোর্ট চেয়ে পাঠিয়েছি, সেটা এখনো পর্যন্ত পাইনি। আমি আশা করছি ৪০০ ছাড়িয়ে যাবে। বৃষ্টির জন্য কিছু বিলম্ব হয়ে গেছে। আর. এল. আই. এর ক্ষেত্রে কিছু অসুবিধা হয়েছে। এই বৃষ্টির জন্য আমরা হেভি বোরিং মেশিন নিয়ে যেতে পারিনি। সুতরাং আমাদের কাজের গতি বেড়েছে। আমরা পাম্প হাউসের টার্গেট করেছিলাম যে, ১৫০টির মতো বিল্ডিং তৈরি করব। আজ পর্যন্ত আমরা অলরেডি ১০৫টি তৈরি করে ফেলেছি। আরও ৯০টির ক্ষেত্রে আমরা অনেকটা এগোতে পেরেছি। আশা করছি এই টার্গেট আমরা ছাড়িয়ে যেতে পারব। এনারজাইজেশনের কথা বলেছেন। বিদ্যুৎ দপ্তরকে আমরা প্রয়োজনীয় টাকার অনেকটাই মিটিয়ে দিয়েছি। আমি বলছি বিদ্যুৎ দপ্তর তাদের অল আউট সিজন নিয়ে আমাদের মিডিয়াম, হেভি ডিউটি ডিপ টিউবওয়েল লো ডিউটি ডিপ টিউবওয়েল ইত্যাদি যে সমস্ত ইনস্টলেশন হবে সেইগুলি কভার করার জন্য একটা পরিকল্পনা তারা ছকে ফেলেছে। সেই অনুযায়ী আমরা কাজ করতে শুরু করেছি। আমি শুধু আপনাদের এইটুকু স্মরণ করিয়ে দিতে চাই যে, আপনাদের উদ্বিগ্ন হবার কোনও কারণ নেই। কারণ, দুবছর আগে আমাদের যে রেটে কাজ হচ্ছিল তাতে প্র্যাকটিক্যালি আমরা কাজ কিছুই করতে পারিনি। এখন কাজের গতি বেড়েছে। এই বছর আমাদের যে টার্গেট ছিল প্র্যাক্টিক্যালি সেই টার্গেটের কাছে আমরা এসে গেছি। গত বছর ২০ কোটি টাকা বরাদ্দ করেছিলাম ওয়ার্ল্ড ব্যাঙ্ক অ্যাসেসট্যান্স স্কীমে। তাতে ১৯ কোটি সামথিং টাকা খরচ হয়েছে। আগামী বছরের জন্য আমাদের ইয়ারলি ৩৪ কোটি ৯১ লক্ষ টাকা ধরা হয়েছে। আমরা আশা করছি এই টাকাটার সবটাই ব্যয় করতে পারব। আমাদের পরিকল্পনায় আমরা ৫০ কোটি টাকা খরচ করতে চাই। ২ বছর পুরোপুরি কাজ করার পরে শেষের দিকে যদি কিছু কাজ বাকি থাকে তাহলে সেই কাজটুকু করার জন্য আমরা লাস্ট ইয়ারের চেয়ে কম টাকা ধরে রেখেছি। সেখানে ৩২ কোটি টাকার মতো ধরা হবে। এই টাকায় আমরা পুরানো কাজ বাকি পড়ে থাকলে সেটা করতে পারব এবং নির্দিষ্ট সময়ের মধ্যেই ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকার কাজ কমপ্লিট করে ফেলতে পারব, এই ভরসা আমাদের আছে। প্রথম ৩ বছর কাজ করতে অসুবিধা হয়েছিল। নানা কারণে আমরা কাজ শুরু করতে পারিনি। কিন্তু গত ২ বছর

ধরে আমাদের কাজে গতি বেড়েছে। গত ফিন্যানসিয়্যাল ইয়ারে আমাদের টার্গেট ছিল ১০০% এবং আমরা এই ১০০% 'ই ফুলফিল করতে পারব, এই রকম একটা পোজিশনে এসে দাঁড়িয়েছি। ১৯৯৪ সালের ৩১শে মার্চের মধ্যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক প্রজেক্টকে আমরা ডেফিনিটলি সাক্সেসফুল করতে পারব, এই বিশ্বাস, ভরসা আমাদের আছে। আমার সময় নেই, তাই আর বেশি কিছু বলতে পারব না, শুধু একটি কথা বলে দিতে চাই যে, আমাদের পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের একটা শ্রেণী দৃষ্টিভঙ্গী আছে। এই উৎপাদনের দিকটা আমাদের দেখতে হবে। উৎপাদিকা শক্তির বিকাশ যেমন ঘটাতে হবে তেমনি সেচের বিকাশ'ও যাতে ঘটে সেটাও আমাদের দেখতে হবে এবং তার সুযোগ যাতে বিশেষ ভাবে ক্ষুদ্র, মাঝারি কৃষকরা পায় সেটা দেখতে হবে এবং আমাদের এই টার্গেট-এর সুফল যাতে তাদের কাছে পৌছায় তার ব্যবস্থা করতে হবে।

[6-50 – 7-00 P.M.]

আমি ভারতসরকারের একটা রির্পোট আপনাদের কাছে রেফার করতে পারি যে মাইনর ইরিগেশন কর্পোরেশন-এর কাজে যে পোটেনশিয়ালিটি ক্রিয়েটেড হয়েছে এবং পোটেনশিয়াল ইউটিলাইজড। সেই যে রির্পোট বেরিয়েছে তাতে দেখা যাচ্ছে তাতে সবচেয়ে উপরে আছে পাঞ্জাব—৭৪-৭৫ ভাগ পোটেনশিয়াল ইউটিলাইজড হয়েছে। অল ইণ্ডিয়া পিকচারে সেকেণ্ড হচ্ছে পশ্চিমবঙ্গ—৫৪ ভাগ এবং লাস্ট হচ্ছে তিন দিন আগেও আপনারা যেখানে ছিলেন সেই বিহারে—৬ পারসেন্ট। তারা যে পোটেনশিয়ালিটি ক্রিয়েট করেছিল সেই পোটেনশিয়ালিটি ইউজ করতে পারে নি। অনলি সিক্স পারসেন্ট পোটেনশিয়ালিটি ওয়াজ ইউজড অ্যাট বিহার। এ ক্ষেত্রে একটা ফিচার লক্ষ্য করতে হবে। পাঞ্জাবে যে পোটেনশিয়ালিটি ইউজড হয়েছিল, সেখানে ম্যাকসিমাম পোটেনশিয়ালিটি ওয়াজ এনজয়েড বাই দি রিচ পেজেন্টস অ্যাণ্ড কুলাক্স। আর পশ্চিমবঙ্গে ম্যাকসিমাম পোটেনশিয়ালিটি ইউজ করা গিয়েছে বা ম্যাকসিমাম পোটেনশিয়ালিটি এনজয় করেছে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীরা। তার সবচেয়ে বড় প্রমান হচ্ছে শ্যালো টিউবওয়েলের ক্ষেত্রে। মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া বলেছেন এবং অন্যান্য সদস্যরা বলেছেন—গতবারও বলেছিলেন—এতো ব্যক্তিগত উদ্যোগে শ্যালো টিউবওয়েল হচ্ছে সেখানে আপনাদের সরকারের কি ক্রেডিট আছে? আমাদের সরকারের ক্রেডিট আছে বই কি। পশ্চিমবঙ্গের ব্যাঙ্ক এবং সরকার যদি কৃষকদের কাছে ঋণ ও ভরতুকি পৌছে না দিত তাহলে এতো শ্যালো টিউবওয়েল হ'ত না। বেসরকারি শ্যালো টিউবওয়েলের সংখ্যা ৩ লক্ষ ৬৬ হাজারের বেশি, এরমধ্যে ২ লক্ষ ৪৫ হাজারের মালিকানা আছে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের হাতে। বামফ্রন্ট সরকার সুনির্দিষ্ট নীতি নিয়ে এবং একটা শ্রেণী নীতি নিয়ে উৎপাদন বাড়াবার সুযোগ ও সম্ভাবনা কৃষকদের কাছে পৌছে দেবার জন্য যথাযথ পরিকল্পনা নিয়ে এগুচ্ছেন। আমাদের দপ্তরও এ ক্ষেত্রে সাধ্যমতো কাজ করে চলেছেন। আমাদের ত্রুটিবিচ্যুতি আছে। বিরোধীপক্ষ এবং সরকারপক্ষ এর সদস্যরা আমাদের ত্রুটির কথা, গাফিলতির কথা উল্লেখ করেছেন। আমরা ১০০ পারসেন্ট ফল্‌সলেস-এ দাবি করি না। আমাদের ইঞ্জিনিয়র, অফিসার, গ্রামের পঞ্চায়েত, কৃষক সবাইকে নিয়ে আমরা কাজ করে চলেছি এবং আমাদের দপ্তরের কাজের গতিকে আরো বাড়াবার চেষ্টা করছি। ভবিষ্যতে আশা করি আরো উন্নতি হবে। এই বলে আমার ব্যয়বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধীপক্ষের সমস্ত কাটমোশনের

বিরোধিতা করে এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ও উপস্থিত সকল সদস্যকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেচ ও জলপথ দপ্তরের ডিমাণ্ড নং ৬৬ এবং ৬৮-র যে ব্যয়বরাদ্দ পেশ করেছি তার উপর ১৩ জন আলোচনা করেছেন। আমি নিজে একটু বড় করে সময় নিয়ে কথা বলতে ভালবাসি তার কারণ, আমাদের পক্ষের এবং বিরোধীপক্ষের যাঁরা বলেছেন তাঁদের বিষয়গুলি একটু ভালো করে জানানো দরকার। জবাবের জন্য শুধু জবাব নয়। আমার ১০/১৫ মিনিট সময় ছিল সেই কারণে আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের কাছে আমি আরো ১০ মিনিট সময় ভিক্ষা করে নিয়েছি। এই ১৩ জন-এর মধ্যে বিশেষ করে কংগ্রেস দলের সদস্যরা বেশিরভাগ যে সমালোচনা করেছেন আমি অভিনন্দন জানাচ্ছি। তাঁদের প্রায় সকলেরই সমালোচনা অত্যন্ত গঠনমূলক। সেখানে যেটুকু ঝাঁক আছে সেটাও স্বাভাবিক কারণ দপ্তরের একটা ত্রুটি আছে। সেই ত্রুটিটা ৩০ বছরে হয়নি, আমাদের ১৩ বছরেও পারি নি, আগামী বছর চেষ্টা করবো, সেটা হচ্ছে, বলে রাখি, যে কাজ করেছি তার সবটা আমরা জানাতে পারি নি। কারণ এর প্রচার বিভাগ বড়ই দুর্বল। আমার বক্তৃতা শেষে আমি আশা করবো এবং আমার বিশ্বাস যে মাননীয় সদস্যরা এটা সমর্থন করবেন। প্রথম কথা হচ্ছে, একটা দপ্তর ঠিক চলছে, কি বেঠিক চলছে, তার নিড কি, তার মানদণ্ড কি সেটা আমি, দেবব্রত বন্দ্যোপাধ্যায়, আমার দপ্তর ভাল চলছে বললেই আপনারা মেনে নেবেন না বা কামাখ্যানন্দন দাশমহাপাত্র ভাল চলছে বললেই আপনারা মেনে নেবেন না। সংখ্যাতথ্যের দ্বারা বুঝিয়ে দিলে তবেই হবে, তা নাহলে নয়। একটা দপ্তরের কাজ ঠিক মতো চলছে কি না সেটা অন্ধের হস্তি দর্শনের মতো না দেখে, এটার বিচার একপেশে ভাবে না করে সার্বিকভাবে সমস্যাটা বোঝা দরকার। শুধু সমস্যার কথাই বলে থাকবো? এত কনসট্রেন্ট আছে সে জন্য আমার দপ্তর পারেনি। তার কনসট্রেন কি, ব্যাপকতা কি আছে, সত্যি সেই দপ্তর কতখানি করতে পেরেছে, সেটা কতটা কাটিয়ে উঠতে পেরেছে তার উপরে দপ্তরের সাফল্য কি ব্যর্থতা নির্ভর করছে, সেই নিরীখে বিচার করা দরকার। প্রথমে আমি বলি যে আমার কাজ খুবই কঠিন। আমি আগেও ৩টি দপ্তরের মন্ত্রী ছিলাম—জেল, পঞ্চায়েত এবং সমাজ কল্যাণ। আমার বিশ্বাস যে আমি সেই দপ্তরের কাজ ভাল ভাবেই চালিয়ে এসেছি। এই দপ্তরের কাজ পশ্চিমবঙ্গে যে কয়টি কঠিন দপ্তর আছে, বোধ হয় ৫/৬টি, তার মধ্যে একটি। সেই কারণে এর কাজের সীমা অত্যন্ত বড় এবং সর্বব্যাপী। এই ৬ কোটি লোকের দেশে তাদের জন্য আমাকে কাজ করতে হচ্ছে। সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ হচ্ছে সবচেয়ে সমস্যাসঙ্কুল ২টি রাজ্যের মধ্যে অন্যতম একটি। আমার দপ্তর যে সমস্ত কাজের সঙ্গে জড়িত সে দিক থেকে সমস্যাসঙ্কুল বলতে এক নম্বর বলা যেতে পারে, কথাটা একটু কঠিন ভাবে ব্যবহার করছি, জিওমরফোলজিক্যাল ফিচার। যদি আমি বিশ্লেষণ করি তাহলে সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের মধ্যে আমাদের রাজ্যের জিওমরফোলজিক্যাল ফিচার সবচেয়ে জটিল এবং কঠিন। এমন একটা রাজ্য নেই, আপনারা নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন, যেখানে উপরের ৩/৪টি জেলা নিয়ে ১১২টা খরস্রোতা পার্বত্য নদী প্রবাহিত হয়েছে। সারা ভারতবর্ষের কোথাও এমন নেই। এখানে সসার ডেল্টা ফর্মেশনের কথা বলছেন। সুন্দরবনে মাকড়সার জালের মতো ৩২৫টি ছোট, বড়, মাঝারি নদী ভারতবর্ষের আর কোথাও

নেই। এই সব মিলিয়ে আমার দপ্তরকে দেখতে হয় ১৬ হাজার কিলো মিটার-এরও বেশি এমব্যাঙ্কমেন্ট। আমার দপ্তরকে দেখতে হয় ৬ হাজার ৭৫০ কিলো মিটার ড্রেনেজ চ্যানেল। বিরোধী দলের সদস্যরা আমাকে এনলাইটেন করবেন যে এর চেয়েও বেশি সমস্যা আর কোথাও আছে। যদি করতে পারেন তাহলে আমার কথা আমি প্রত্যাহার করে নেব। এই সমস্যার মধ্যে দাঁড়িয়ে ৬টি যে মেইন কনসট্রেন্ট রয়েছে সেগুলির সঙ্গে নিশ্চয়ই মাননীয় সদস্য সৌগত রায়, মানস ভূঁইয়া, সুদীপ বন্দ্যোপাধ্যায়, আমার সঙ্গে সহমত হবেন। ফাস্ট কনসট্রেন্ট সম্পর্কে রাগত ভাবে জয়ন্তবাবু বলেছেন। রাগ করলেও ব্যাপারটা সত্য। আমার ফাস্ট কনসট্রেন্ট হচ্ছে ফাণ্ড কনসট্রেন্ট। জয়ন্তবাবু খানিকটা অভিমন্যুর মতো শুনেছেন। তিনি ঢোকার কথা শুনেছেন কিন্তু বের হবার কথাটা শোনেন নি।

[7-00 – 7-10 P.M.]

এখন প্রথম হচ্ছে ফাণ্ড কন্সট্রেন্টের মধ্যে এই ১৬ হাজার কিলো মিটার এমব্যাঙ্কমেন্ট দেখা এবং সারা ভারতবর্ষের মধ্যে প্রথম এবং দ্বিতীয়ের মধ্যে পশ্চিমবাংলা, সেই জায়গায় যেখানে পাঁচটা বড় মেজর ইরিগেশন প্রজেক্ট চলছে, সেটা পশ্চিমবাংলা। সেই রকম একটা দেশে ৯০ কোটি টাকার প্ল্যান বাজেট নিয়ে সমস্যার সমাধান করা বড় দুরুহ। ৯০ কোটি টাকার মধ্যে ঠিকই যখন বন্যার সময় বিনয় চৌধুরী মহাশয়, অসীম দাশগুপ্ত মহাশয় এবং আমি ঘুরছিলাম বিভিন্ন জায়গায়, তখন বিভিন্ন বেসিনগুলো সম্পর্কে যখন আলোচনা হচ্ছিল, কথা হচ্ছিল আমাদের তিন মন্ত্রীর মধ্যে, তখন বিনয় বাবু বললেন, দেবব্রত বাবু আপনি বেসিন ওয়াইজ একটা স্কীম করার চেষ্টা করুন। বেসিন ওয়াইজ স্কীমও তৈরি করেছিলাম। সেই বেসিন ওয়াইজ ফ্লাড কন্ট্রোল এই লাগতো ৯২ কোটি টাকা খুব কম করে। সেই ৯২ কোটি টাকার জায়গায় বরাদ্দ হয়েছে ৩৫ কোটি টাকা, প্রায় তিন ভাগের এক ভাগ। এটা একটা মেজর কন্সট্রেন্ট। দু নম্বর কন্সট্রেন্ট হচ্ছে যেটা, আপনারা নিশ্চয়ই আমার সঙ্গে সহমত হবেন, সেটা হচ্ছে ল্যাক অব অ্যাডিকোয়েট সেন্ট্রাল অ্যাসিসট্যান্স, বাস্তব এটাই, এটা সম্পর্কে কী আপনারা আমার সঙ্গে সহমত হবেন না? ভাকরা নাঙ্গাল প্রজেক্ট, তুঙ্গভদ্রা প্রজেক্ট, নর্মদা প্রজেক্ট, এই ধরণের প্রজেক্টে যদি শতকরা ২৫ থেকে ৫০ ভাগ পর্যত সেন্ট্রাল অ্যাসিসট্যান্স পেয়ে থাকেন, তাহলে পশ্চিমবাংলা কী অপরাধ করলো। এখানে একটা ন্যাশন্যাল ইম্পট্যান্স প্রজেক্ট লাইক তিস্তা, যেটার সঙ্গে প্রায় ৬৬ লক্ষ বিঘা জমি জল সেবিত করার প্রচেষ্টা যার মধ্যে নীহিত রয়েছে, সেখানে কেন মাত্র পাঁচ কোটি টাকা পেল? আমরা, আমাদের মুখ্য মন্ত্রী সকলে যখন ৫০/৫০ বেসিসে চাইলাম, বিশ্বনাথ প্রতাপ সিং সরকারই বা কেন মাত্র ১০ কোটি টাকা দেবার কথা বললেন? ঠিক সেই রকম ল্যাণ্ড অব অ্যাডিকোয়েট সেন্ট্রাল অ্যাসিসট্যানস থাকছে। সবচেয়ে বড় সমস্যা যেটায় আমরা খুব চিন্তিত, আমার রাতে প্রায় ঘুম হয় না, যখন গঙ্গা ভাঙনের কথা ভাবি। শুধু মুর্শিদাবাদ ভেঙে যাবে না, মুর্শিদাবাদ, নদীয়া মালদহ থেকে আরম্ভ করে পশ্চিমবাংলার প্রায় ছয় ভাগের এক ভাগ নিশ্চিহ্ন হয়ে যাবে। সেই জায়গায় মাননীয় স্পিকার মহাশয়, আমাদের সাহায্য করেন কোশ্চেন আওয়ারের সময় যে হাজার হাজার লক্ষ লক্ষ একর জমি অন্য দেশে চলে যাচ্ছে সেই জায়গায় আজকে গঙ্গা ভাঙনের ক্ষেত্রে প্রায় ১০/১২ বছর হয়ে গেল প্রীতম সিং কমিটি, আজকে কেন ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধী সরকার এগিয়ে এলেন না? সেই ভাবে আজকে বিশ্বনাথ প্রতাপ সিং

এর নয়া সরকারও বলতে কোনও বাধা নেই বলেছেন বটে কিন্তু এখনও পর্যন্ত কোনও হদিশ পাওয়া যাচ্ছে না, সেন্ট্রাল অ্যাসিসট্যান্স কতটা পাওয়া যাবে গঙ্গার ভাঙনের ব্যাপারে। তিন নম্বর হচ্ছে আর একটা বড় সমস্যা আমাদের কাছে আছে। প্রথমে সমস্যাগুলোর কথা বলি, পরে অ্যাচিভমেন্টের কথা বলবো। তিন নং হচ্ছে বন এবং পরিবেশ দপ্তরের, বিরোধিতা বলবো না, তারা হয়তো নিজস্ব ভাবে ভাবছেন, কিন্তু ইনঅর্ডিনেটলি ডিলে হয়ে যাচ্ছে। একদিকে চাইছেন যে তাড়াতাড়ি জল দাও তিস্তা প্রজেক্টের দ্বারা, সঙ্গে সঙ্গে লেফট ব্যাঙ্ক এর দ্বারাই শুধু তিস্তা লেফট ব্যাঙ্কের দ্বারাই ৯৫ হাজার একর জমিতে জল দেওয়া যেতে পারে, সেই জায়গাতে প্রথম ছয় কিলো মিটার জমিতে আজকে প্রায় কাল ঘাম ছুটে গেল বন দপ্তর এবং পরিবেশ দপ্তরের কাছ থেকে পেতে, ছাড়পত্র বার করতে। রাজীব গান্ধীর সরকারের কাছে পারি নি, এখন পর্যন্ত নয়া-সরকারের কাছেও পেরে উঠিনি। সুবর্ণরেখা প্রজেক্ট নিয়ে আমরা চেষ্টা করছি। বিশেষ করে পশ্চিম বাংলার পশ্চিম দিকের জেলা গুলির দিকে চেয়ে কাজ করবার চেষ্টা করছি, মর্ডানাইজেশন অফ কংশাবতী প্রজেক্ট, তাও আটকে রয়েছে। ৪নং, এই কথা কেউ বললেন না—ভেবেছিলাম বলবেন, আমি আপনাদের জ্ঞাতার্থে জানাচ্ছি, ৪নং কন্সট্রেন হচ্ছে, পশ্চিমবঙ্গের ইঞ্জিনিয়ারদের কাজ করার যেটা সব চেয়ে বড় অসুবিধা সেটা হচ্ছে, সেই মান্ধাতার আমলের আইন আজ পর্যন্ত পাল্টাচ্ছে না, আমাদের রাজ্য সরকারের কোনও ইঞ্জিনিয়ার ৬০ লক্ষ'র বেশি টাকার কাজ করতে পারেন না। সুদীপ বন্দ্যোপাধ্যায় চাইছেন, সৌগত রায় চাইছেন, আমাদের সকলে চাইছেন গঙ্গার ভাঙনের হাত থেকে বাঁচাবার জন্য আখেরিগঞ্জকে-এখনই বাঁধিয়ে দেওয়া হোক। কিন্তু সে কাজ তো ৬০ লক্ষ টাকায় হবে না। তবে যে কাজে অগ্রসর হয়েছি তাতে একেবারে চিরতরে মুর্শিদাবাদ, নদীয়া ও মালদহবাসীদের এক বছরের মধ্যে আতঙ্কের হাত থেকে বাঁচিয়ে দেব। সাড়ে সাত কোটি টাকার স্কীম করেছি। হনুমন্ত-নগর থেকে আপ-স্ট্রিমে ১২ কি. মি. সাড়ে তিন কোটি টাকার স্কীম করা হয়েছে। রাজ্য সরকারের ইঞ্জিনিয়াররা ৬০ লক্ষ টাকা পর্যন্ত খরচ করতে পারেন, ৬০ লক্ষ টাকা থেকে ২ কোটি টাকা পর্যন্ত খরচ করতে হলে জি. এফ. সি. সি'র গঙ্গা ফ্ল্যাড কন্ট্রোল কমিশনের অনুমতির প্রয়োজন হয় এবং ২ কোটি টাকা থেকে ৫ কোটি টাকা বা তার বেশি হয়ে গেলে প্ল্যানিং কমিশনের অনুমোদনের প্রয়োজন হয়। এটা আমাদের কাজের একটা বাধা। সেই জন্য আমি বলছি হনুমন্ত-নগরের কাজের ক্ষেত্রে যদি জি. এফ. সি. সি বা প্ল্যানিং কমিশনের ছাড়পত্র সময় মতো না পাওয়া যায় তাহলে আমাদের দপ্তরের ইঞ্জিনিয়ারদের সমস্ত রকম সদিচ্ছা থাকলেও বিপদের কালো মেঘ থেকে যাচ্ছে। ৫ নং যেটা, সেটা আমাদের নিজেদের মধ্যের ব্যাপার। শুধু আমাদের রাজ্যেই নয়, কেরালা, মহারাষ্ট্র, গুজরাট সর্বত্র একই সমস্যা এবং সেটা হচ্ছে সেচের খাল কাটার ব্যাপারে জমি অধিগ্রহণের সমস্যা। বড় আকারের কাজ এক্ষেত্রে আটকে রয়েছে, কারণ হচ্ছে, জমি যে অধিগ্রহণ করা হচ্ছে তার কমপেনসেশন দেওয়ার ব্যাপারে দেরি হচ্ছে। স্বভাবতই চাষীরা বাধা দিচ্ছে। ক্ষতিপূরণ না পেলে বাধা দিচ্ছে, ছেলেরা চাকরি না পেলে বাধা দিচ্ছে। তিস্তায় গিয়ে সর্বশেষ যে অবস্থা দেখলাম তাতে দেখছি এই সমস্যার সমাধান করা খুবই কঠিন হচ্ছে। আইডেনটিফিকেশন অফ দি পাট্টা হোল্ডারস নিয়ে বড় রকমের সমস্যা দেখা দিয়েছে। সবাই এসে দাবি করছে, 'আমিই রিয়েল পাট্টা হোল্ডার।' এ-ব্যাপারে বিশেষ করে ভূমি ও ভূমি-রাজস্ব দপ্তর এবং আমাদের মধ্যে একটা সমন্বয় দরকার। যদি অবিলম্বে টাস্ক ফোর্স নিয়োগ না করা যায় তাহলে তিস্তা এমনিতেই

বিলম্বিত হচ্ছে, আরো হবে। আগামী পাঁচ বছরের মধ্যে সম্পন্ন করার যে কথা দিয়েছি সেটা রাখতে পারব কিনা, সে বিষয়ে যথেষ্ট সন্দেহ রয়েছে। ৬নং যে কনসট্রেন্ট সেটা হচ্ছে বোল্ডারের সমস্যা। আমি খুব গর্বের সঙ্গে বলতে পারি বামফ্রন্ট সরকার ১৩ বছর ধরে, বিশেষ করে আমার তিন বছরে সব চেয়ে বেশি কাজ করেছে উত্তরবঙ্গে। নর্থ বেঙ্গল ফ্ল্যাড কন্ট্রোল কমিশনকে ৬০ কোটি টাকা বরাদ্দ করেছি। জলপাইগুড়ি, কুচবিহার, দার্জিলিং জেলায় ১৩১টি স্কীম রয়েছে। এবং সেই অসাধ্য সাধন করেছেন আমাদের দপ্তরের ইঞ্জিনিয়র, অফিসাররা গ্রাম পঞ্চায়েতের সহযোগিতা নিয়ে। সকলের সহযোগিতা নিয়ে তিস্তা, তোর্ষা, মানসাই প্রভৃতি নদীতে কাজ হয়েছে এবং হচ্ছে। আপনারা সকলেই জানেন যে, ডায়না নদীতে পর্যন্ত আমরা কাজ করতে পেরেছি। বোল্ডার সংগ্রহ করার ব্যাপার নিয়ে সাড়ে সাত কোটি টাকার কাজ ব্যাহত হল।

[7-10 – 7-20 P.M.]

উত্তরবঙ্গের ২২টি নদী থেকে ২ লক্ষ ৭৩ হাজার কিউবিক মিটার বোল্ডার সংগ্রহ না করলে কাজগুলি হবে না। ৭ কোটি টাকার স্কীম করা হয়েছে। পরিবেশ দপ্তরের আপত্তি থাকায় এই ২২টি নদী থেকে বোল্ডার সংগ্রহ করা দুরুহ হয়ে পড়েছিল। তবে সুখের কথা, আনন্দের কথা, দিল্লীতে গিয়েছিলাম, চিফ কনজারভেটর অফ ফরেস্ট লোকজন পাঠাচ্ছেন এবং খানিকটা সুরাহা করতে পেরেছি। আশা করছি, যে কাজটা বিলম্বিত হয়েছিল সেটা তরান্বিত করতে পারবো। এই যে সমস্ত কনস্ট্রেন্ট আছে, সেচ দপ্তরের বিভিন্ন সমস্যা থাকা সত্ত্বেও আজকে কিন্তু এই কথা বলতে পারি, যে কাজগুলি করেছি অন্তত অ্যাচিভমেন্টের দিক থেকে শতকরা ৭০/৭২ ভাগ কাজ নিশ্চয়ই সেচ ও জলপথ দপ্তরের মাধ্যমে ক্লেম করতে পারবো। আজকে এই কথা কেবল বলবো, বিশেষ করে একটা ফিগার মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় চেয়েছিলেন, আমি স্টাটিসটিকসের মাধ্যমে ফিগার দিয়ে প্রমান করতে চাইনা যে কংগ্রেস আমল থেকে আমাদের আমলে ভাল কাজ হয়েছে। সৌগতবাবুর কথায় কেবল বলতে হয়, পরপর প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনা থেকে আরম্ভ করে আজ পর্যন্ত কত ইরিগেশন পোটেনশিয়াল ক্রিয়েট হয়েছে। ইংরেজ আমলে অর্থনৈতিক পরিভাষায় প্রথম কত বিটুইন ছিল আর তারপর ৩০ বছর কংগ্রেস কিছু করেনি তা আমি বলবো না—ময়ূরাক্ষী, ডি. ভি. সি. প্রভৃতি কাজে কংগ্রেস সরকারের অবদান ছিল না—এই কথা বলা যাবে না। ১৯৭৭-৭৮ সালে ৯৯০ থাউজাণ্ড হেক্টর পোটেনশিয়াল ক্রিয়েট হয়েছিল। ইংরেজ আমলে ছিল প্রায় ৬০০ মতোন। তথ্য যখন দিচ্ছি তখন কংগ্রেসি বন্ধুরা নিশ্চয়ই ব্যাপারটা বুঝবেন যে অন্তত ১৩ বছর আমরা যে জায়গায় পৌছতে পেরেছি তাতে টোটাল ইরিগেশন পোটেনশিয়াল ক্রিয়েট হতে পারে ৬১ লক্ষ, তারমধ্যে সেচ ও জলপথ বিভাগের টারগেট হচ্ছে ২৩ লক্ষ। আমরা পৌচেছি ১২.৮৮ লক্ষে অর্থাৎ রাফলি ১৩ লক্ষ হেক্টরে, শতকরা ৫৬ ভাগ। কি রেটে অগ্রসর হচ্ছি? আশাব্যঞ্জক নয়। এক পারসেন্ট, এক পারসেন্ট করে বাড়ছে। হিসাব করে দেখলাম, রেটটা কি খুবই কম। না, তবে খুব আশাব্যঞ্জক নয়। কারণ কি? এখানে সৌগত রায় মহাশয় বিখ্যাত অর্থনীতিবিদের উদ্ধৃতি দিলেন Small is beautiful আমি তাঁর সঙ্গে অর্দ্ধেক সহমত, Small is beautiful no doubt but big is not disirable ওনার কথার মধ্যে একটা বৈপরীত্য দেখছি। উনি বলেছেন, আরো পরিকল্পনার

দরকার, তারপর উনি বলছেন, সুবর্ণরেখা কবে হবে? বলুন তো, মর্ডানাইজেশন অফ কংসাবতী চাইছেন কেন? এই বৈপরীত্য কেন? সেইজন্য বলছি, strike a balance between the two থাকা দরকার আপনারা সকলেই জানেন, পণ্ডিত জহরলাল নেহেরুকে অনেকে সমালোচনা করতেন, কারণ তিনি জোর দিতেন হেভি ইণ্ডাস্ট্রিজের উপর। রাশিয়াকেও অনেকে সমালোচনা করেন তার কারণ, ঐ দেশও হেভি ইণ্ডাস্ট্রিজের উপর জোর দেন। শুধু ক্ষুদ্র, মাঝারি এবং কুটির শিল্প দিয়ে পৃথিবীর কোনও দেশ যেমন চলে না, তেমনি ভারতবর্ষও চলে না। হেভী ইণ্ডাস্ট্রি যেমন প্রয়োজন তেমনি বিগ প্রোজেক্ট লাইক ভাকরা নাঙ্গাল, তুঙ্গভদ্রা তিস্তা ইজ এসেনসিয়েল। আপনারা নিশ্চয়ই আমার সঙ্গে সহমত হবেন, যেখানে একটা বিগ প্রোজেক্ট নেবার সঙ্গে সঙ্গে এমন হেভি ইণ্ডাস্ট্রি, যে সঙ্গে সঙ্গে জল ব্যবহার হবে, এটা সম্ভব নয়। এটা নিশ্চয়ই আপনারা আমার সঙ্গে সহমত হবেন। ইতিমধ্যে সমস্ত সদস্যরা তিস্তা প্রোজেক্ট দেখে এসেছেন, কাজেই আপারা যখন সাইনবোর্ডের কথাটা বলেন তখন আমার দুঃখ লাগে। আজকে সকলে প্রশংসা করছেন, শুধু আমাদের রাজ্যের টাকাতেই ৯৯ ভাগ হয়েছে বলে নয়, আজকে ১৩ বছরে মোট বড়, মাঝারি ইঞ্জিনিয়রিং স্ট্রাকচার তিস্তায় তৈরি হয়ে গেছে। যেখানে আমি ৩ বছর মন্ত্রী রয়েছি সেখানে ৫২টি মোট বড়, মাঝারি ইঞ্জিনিয়রিং স্ট্রাকচার তৈরি হয়েছে। আপনারা জানেন যে তিস্তা ব্যারেজ প্রোজেক্ট সারা ভারতের বৃহত্তম প্রোজেক্ট। তিস্তা ব্যারেজ প্রোজেক্ট এশিয়ার মধ্যে বৃহত্তম জলের অ্যাকোমোডেশন তৈরি করেছে। ড্যাম এবং ব্যারেজ তৈরি হয়েছে। দ্বিতীয় বৃহত্তম ব্যারেজ অ্যাকোমোডেশন তৈরি হতে চলেছে। এখন প্রায় শেষ পর্যায়ের দিকে। ৪/৫টি নাম করেছেন কিন্তু ১৯৫টি ছোট, বড়, মাঝারি তৈরি হয়েছে। ভারতবর্ষে তার তুলনা নেই। অল্প সময়ের মধ্যে এইগুলি তৈরি হয়েছে। ১০/১২ বছর গিয়েছে, স্বভাবতঃই জলটা দিতে শুরু করেছি। গত বছর থেকে এ বছরে ২০ হাজার হেক্টর জল দোব। ইতিমধ্যে ১০ হেক্টর অ্যাডিসন্যাল হিসাবে দিতে পেরেছি, সেই ইনফ্রাস্ট্রাকচার তৈরি হয়ে গেছে। জলের পরিমাণ এক পারসেন্ট বাড়বে। যেটা ঘুরিয়ে ঘুরিয়ে চলছে সেটা বেড়ে গিয়ে ৩,৪,৫ পারসেন্ট বেড়ে যেতে পারে। আগামী ৪/৫ বছরের মধ্যে সেন্ট পারসেন্ট টারগেটের মধ্যে পৌছাতে পারব। আমি এ ব্যাপারে—যেহেতু সময়টা শেষ হয়ে যাচ্ছে একেবারে ক্যাটিগরিক্যালি আমার দপ্তর কি কি থাকবে .....

(এই সময়ে লাল আলো জ্বলিয়া ওঠে।)

আমাকে আরও ৫ মিনিট সময় দেবেন। এবার আমার দপ্তরের কৃতিত্বের কথা বলি। ত্রুটি নিশ্চয় আছে। কিন্তু বিশেষ করে উত্তরবঙ্গ সহ সমস্ত বাংলার—একপেশে নয়—উত্তরে হচ্ছে, দক্ষিণবঙ্গে কাজ হবে না, এটা ঠিক কথা নয়। ১৯৯০-৯১ সালে ৪৮৬টি স্কীম নেওয়া হয়েছে। আপনারা দয়া করে আমাকে দেখিয়ে দেবেন, মাননীয় বিরোধীদলের সদস্যদের বলছি, কোনও রাজ্য এক বছরে ৪৮৬টি স্কীম নিয়ে চলেছে, কোথায় প্রোজেক্ট এমব্যাঙ্কমেন্ট, ড্রেনেজ এবং ইরোসন এত গুলির জন্য চিন্তা করা হচ্ছে। পশ্চিমবঙ্গে ৬২টি—কংগ্রেস কিছু করেন নি বলছি না, কংগ্রেস আমলেও স্কীম ছিল ২৪২টি আজকে সেই জায়গায় ৪৮৬টি। দিস ইজ নট এ মিন অ্যাচিভমেন্ট। ৫টি কাজের উপর গুরুত্ব দিতে চাইছি, এই বছরে কোনও কোনও কাজগুলি বিশেষ করে ধরব। এক হচ্ছে, তিস্তা ব্যারেজ প্রোজেক্টের যেটার ইনফ্রাস্ট্রাকচার, নির্মাণ কার্য চলছে। এই বছর নূতন করে করতোয়া, তালমা হাতে নেওয়া হয়েছে। ২০

হাজার হেক্টর জমিতে খারিফ সিজিনে জল দেবার কথা ঘোষণা করছি। ঠিক জল দেব, নিজের জেলা বলে নয়, মুর্শিদাবাদ, মালদা, মেদিনীপুরে, বিশেষ করে যেটা সকলের দুশ্চিন্তার ব্যাপার সেই আখেরীগঞ্জে এ বছরের মধ্যে সাড়ে তিন কোটি, আরও কিছুদিনের মধ্যে ৪ কোটি টাকার স্কীম নিয়ে নেমেছি। এই কাজ এক বছরের মধ্যে করবার চেষ্টা করব।

**শ্রী আবদুস সাত্তার :** বর্ষার আগে আরম্ভ করবেন। তা না হলে সব নষ্ট হয়ে যাবে।

[7-20 – 7-29 P.M.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আপনার কথাটা ঠিক হল না। আপনি আবার জলাঞ্জলি করার কথা বলছেন। আমি যেটা বলতে চাইছি, তাতে কেউ দ্বিমত পোষণ করছেন না, স্কীমটা পাকাপাকি করে ক্লিয়ারেন্স করা দরকার। এটা নিয়ে বলুন না। সেটা গুরুত্ব দিয়েই করতে চাই। আগামী এক বছরের মধ্যে মুর্শিদাবাদবাসীকে আশঙ্কার হাত থেকে রক্ষা করবো যেটা আপনারা পারেন নি। তিন নম্বর হচ্ছে, সুবর্ণরেখা সম্পর্কে ক্লিয়ার ঘোষণা থাকা দরকার বলে মনে করি। এই বছরের মধ্যে দুটি ব্যাপারে জোর দেবো। সুবর্ণরেখার জন্য ৮ কোটি টাকা ধরা হয়েছে, তবে এরজন্য এখনও এনভায়রনমেন্টাল ক্লিয়ারেন্স সম্পূর্ণভাবে পাইনি। তা সত্ত্বেও সুবর্ণরেখার প্রিলিমিনারি ইনফ্রাস্ট্রাকচারের জন্য এই বছর ৮ কোটি টাকা খরচ করবো। এছাড়া আরো একটি বড় প্রকল্প—মডার্ণাইজেশন অফ কংসাবতী প্রজেক্ট। এরও ক্লিয়ারেন্স পাইনি। তারজন্য ৩ কোটি টাকা দিয়ে এই কাজ শুরু করতে চাইছি। এছাড়া বর্ধমান, বীরভূম, বাঁকুড়ার জন্য স্কীম নিতে চলেছি, সেটা হল দারকেশ্বর গন্ধেশ্বরী প্রকল্প, সিদ্ধেশ্বরী নুনবিল প্রকল্প। এই প্রজেক্টের প্রিলিমিনারি ইনভেস্টিগেশন এবং সার্ভে ওয়ার্ক-এর কাজ শুরু হয়েছে। তারপর আপার কংসাবতী প্রজেক্টের কাজ শুরু করতে যাচ্ছি। আর একটি ছোট কথা বলি যে, আমাদের প্রশাসনিক অফিসগুলিকে গিয়ার আপ করবার জন্য আমার দপ্তর চিন্তা-ভাবনা করছে। যাতে ইনারের সঙ্গে মাটির লোক যোগাযোগ রক্ষা করতে পারে তারজন্য তিস্তার হেড কোয়ার্টার তিনবাত্তি, শিলিগুড়িতে, সুবর্ণরেখার হেড কোয়ার্টার মেদিনীপুরে এবং পুরুলিয়ায় যেসব প্রকল্পের কাজ চলছে তার অফিস কলকাতা থেকে পুরুলিয়ায় নেবার কথা আমার সরকার চিন্তা করছেন। কেলেঘাই সম্পর্কে এখানে কথা উঠেছে। আপনি উত্তরবঙ্গ সম্বন্ধে যা বলেছেন সেটা প্যারোকিয়ালভাবে দেখা উচিৎ নয়। আপনি বলেছেন উত্তরবঙ্গ হচ্ছে না। দশ-বারোটা যা রয়েছে তার মধ্যে ভগবানপুর-নন্দীগ্রাম মাস্টার প্ল্যান—এটা নিশ্চয়ই মেদিনীপুরে। এই রকমভাবে সমস্ত নামগুলি যদি বলি তাহলে দেখা যাবে, সেখানে উত্তরবঙ্গ বা দক্ষিণবঙ্গ হিসাবে বামফ্রন্ট সরকার দেখেন নি। সাধারণ মানুষ ব্যালেন্স অফ পাওয়ার চায় এবং আমরা সেই ভাবেই চেষ্টা করছি। এই বছর কেলেঘাই প্রকল্পে ৫ লক্ষ টাকা খরচ করবো। এই বলে বাজেট বরাদ্দকে সমর্থন করছি এবং কাট মোশনের বিরোধিতা করছি।

**Mr. Speaker :** Before taking up the Voting, I would like to make an announcement on the occasion of the Golden Jubilee Celebrations. The foundation of the Golden Jubilee Building will be laid by the Chief Minister on the 10th May, 1990, at 11 a.m. at the Western side of the South Annexe Building in the Assembly House and thereafter the Council

Chamber, Committee Room No. 46 and Committee Room No. 41 will be ceremonially named by him in succession after three eminent Ex-Speakers Syed Nausher Ali, Bejoy Kumar Banerjee and Sir Azizul Haque. A meeting will be held on the occasion at about 12-15 p.m. in the ground floor lobby.

Members are requested to be present at the site of foundation laying by 10-45 a.m. and to follow the Chief Minister to the Council Chamber and the Committee Rooms and also to be present in the meeting at the Lobby according to the programme to make the function a success.

There will also be lunch.

**শ্রী সৌগত রায় :** আমাদের কংগ্রেসের লোকেরা সেদিন রাজীব গান্ধীর নেতৃত্বে অনশন করছেন। সকাল সাতটা থেকে সন্ধ্যা পর্যন্ত সাম্প্রদায়িকতার বিরুদ্ধে সেদিন আমাদের কংগ্রেসের লোকেরা আমরা অনশন করছি। সুতরাং আমরা নতুন যে নামকরণ অনুষ্ঠান হচ্ছে তাতে যোগ দিলেও আমরা দুঃখিত, ঐদিনের মধ্যাহ্ন ভোজের অনুষ্ঠানে যোগ দিতে পারছি না। আমরা প্রতিবাদ করে বয়কট করছি এটা যেন ভাবা না হয় সেজন্য জানিয়ে দিচ্ছি। আমরা ঐদিন গান্ধী মূর্তির পাদদেশে প্রত্যেক জায়গায় অনশন করছি, এটা আপনাকে জানিয়ে দিলাম।

**Demand No. 66**

The Motion moved by Shri Apurbalal Majumder that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The Motion of Shri Debabrata Bandyopadhyay that a sum of Rs. 2,46,70,07,000 be granted for expenditure under Demand No. 66, Major Heads : "2701—Major and Medium Irrigation and 4701—Capital Outlay on Major and Medium Irrigation". (This is inclusive of a total sum of Rs. 61,67,52,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

**Demand No. 68**

The Motions moved by Shri Saugata Roy and Shri Apurbalal Majumder that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of Shri Debabrata Bandyopadhyay that a sum of Rs. 65,84,62,000 be granted for expenditure under Demand No. 68, Major

Heads : "2711—Flood Control and 4711—Capital Outlay on Flood Control Projects." (This is inclusive of a total sum of Rs. 16,46,15,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

**Demand No. 67**

The Motions moved by Shri Saugata Roy and Shri Apurbalal Majumder that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of Dr. Ashim Kumar Dasgupta that a sum of Rs. 1,19,23,56,000 be granted for expenditure under Demand No. 67, Major Heads : "2702—Minor Irrigation, 2705—Command Area Development, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on Command Area Development." (This is inclusive of a total sum of Rs. 29,80,89,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7-29 p.m. till 2 p.m. on Thursday, the 10th May, 1990 at the Assembly, House, Cal-1.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 10th May, 1990 at 2.00 P.M.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim, in the Chair, 10 Ministers, 2 Ministers of State and 150 Members.

[2-00 – 2-10 P.M.]

## Starred Questions
## (to which oral answers were given)

### রাজ্যের রুগ্ন শিল্পে শিল্পপতিদের অংশগ্রহণ

* ৫৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩) **শ্রী অমর ব্যানার্জী ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, হলদিয়া প্রকল্পের ক্ষেত্র ছাড়া পশ্চিমবঙ্গের অন্য কোন শিল্প বিশেযত বন্ধ এবং রুগ্ন শিল্পের ক্ষেত্রে শিল্পপতিদের অংশগ্রহণের কোনও পরিকল্পনা/প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** হ্যাঁ।

পশ্চিমবঙ্গ ইলেকট্রনিক্স শিল্প উন্নয়ন নিগম 'হিন্দুস্থান কেবলস্ লিঃ', 'ন্যাশনাল ইন্সট্রুমেন্টস্ লিঃ' এবং 'ডারমিন্ডা প্রাঃ লিমিটেড'-এর সঙ্গে যৌথ উদ্যোগে নূতন শিল্প গঠন সম্পর্কে আলোচনা করবেন। প্রথম দুইটি সংস্থা কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীন।

পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগম সম্প্রতি বোম্বাই-এর রিলায়েন্স ইন্ডাষ্ট্রি লিঃ-এর সঙ্গে বাঁকুড়া জেলায় বড়জোলায় একটি রাসায়নিক তন্তু শিল্প তৈরির জন্য পত্র স্বাক্ষর করেছে। ইতিপূর্বে বিড়লাগোষ্ঠী এই প্রকল্পের জন্য চুক্তিপত্র সম্পাদন করেছিলেন কিন্তু তারা পরে এই প্রকল্প রূপায়ণে অসম্মতি জানান। তাছাড়া ঐ নিগম কল্যাণীতে অবস্থিত 'গ্লোরিয়া কেমিক্যাল ইন্ডাষ্ট্রিজ' নামে একটি রুগ্ন শিল্পকে পুনরুজ্জীবিত করার জন্য টাটা গোষ্ঠীর মনে সমঝোতা পত্র স্বাক্ষর করেছেন।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী যা বললেন তাতে বোঝা গেল যে ন্যাশনাল মেনটেশন এবং হিন্দুস্থান কেবল হচ্ছে কেন্দ্রীয় পাবলিক সেক্টর আন্ডারটেকিং। তাছাড়া অন্য যেটা শুনতে পেলাম সেটা হচ্ছে রিলায়েন্স ইন্ডাষ্ট্রি বড়জোলাতে একটি প্ল্যান্ট করছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমি জানতে চাই যে, এই শিল্পপতিরা শিল্প গড়তে এবং এগিয়ে যেতে কোনও রুগ্ন শিল্প বা বন্ধ শিল্পকে অধিগ্রহণ করার কথা রাজ্য সরকারকে দিয়েছেন কি? এবং

এখানে যে মেটাল বক্স এবং এম এমসি দীর্ঘদিন বন্ধ হয়ে রয়েছে এবং ডানবার কটন মিল দীর্ঘদিন বন্ধ রয়েছে, তাছাড়া আরও ১০টি জুট মিল যে দীর্ঘদিন বন্ধ হয়ে রয়েছে এই বন্ধ কারখানা খোলার জন্যে কি শিল্পপতিরা এগিয়ে আসছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** প্রস্তাব আমাদের কিছু নেই, তবে কিছু কিছু শিল্পপতি বলেছেন যে লিকুইডিশনে যাক এবং শেষ অবধি কোর্টে গেলে পরে বিষয়টা দেখবেন।

**শ্রী সৌগত রায় ঃ** পশ্চিমবঙ্গে শিল্প গ্রহণ করতে পুঁজিপতিরা এগিয়ে আসছেন কিন্তু রুগ্ন শিল্পের ব্যাপারে কোনও দাবিদাওয়া গ্রহণ করতে চাইছেন না এবং লিকুইডিশনের দিক থেকে কোম্পানি যদি কোর্টে যায় তাহলে বিবেচনা করতে পারেন। এক্ষেত্রে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই যে, হাইড রোড এবং মেশিনারি মানুফ্যাকচারিং করপোরেশন লিকুইডিশনে যাবে এবং মহেন্দ্র অ্যান্ড মহেন্দ্র গ্রুপ এবং মেটাল বক্স এর ব্যাপারে কোনও ব্যবস্থা নিয়েছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা আলাদাভাবে আলোচনা হয়েছে। তাদের ম্যানেজিং ডিরেক্টরের সঙ্গে বি আই এফ আর আলোচনার পরে সিদ্ধান্ত হতে পারেনি। কারণ এদের বম্বেতে আছে এবং অন্যান্য জায়গায়ও আছে। সুতরাং কলকাতায় খোলার কোনও সিদ্ধান্তে পৌঁছাতে পারেনি।

**শ্রী সৌগত রায় ঃ** মেটাল বক্স এবং এম এম সির ক্ষেত্রে খোলার কোনও কথা উঠেছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** মেটাল বক্সের ক্ষেত্রেও ঠিক তাই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তাঁর প্রশ্নোত্তরে বলেছেন যে, রিলায়েন্স ইন্ডাস্ট্রি লিমিটেড অর্থাৎ আম্বানী গোষ্ঠী তারা বাঁকুড়া এবং বড়জোলায় একটা রাসায়নিক শিল্প তৈরি করার সম্মতিপত্র স্বাক্ষর করেন। এই রিলায়েন্স অর্থাৎ আম্বানী গোষ্ঠী রাজীব গান্ধীর আমলে দারুণ অভিযোগ ছিল। এই গোষ্ঠী জোচ্চরি করে ১২০ কোটি টাকাকে ১০০ কোটি টাকাতে লেটার অফ ক্রেডিট করেন এবং ১৬ কোটি টাকা থেকে ৩৬ কোটি টাকায় করেন।

অর্থনৈতিকভাবে যাঁরা এইভাবে অপরাধী তাঁদেরকে পশ্চিমবঙ্গে আবার রাজনৈতিক এবং অর্থনৈতিক পুনর্বাসন দেবার কারণ কী, মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** অপরাধে অপরাধী বলে কেন্দ্রীয় সরকার আছেন, তাঁরা বুঝবেন। মামলা করতে হয় করবেন। কোম্পানিটা তো এখনও আছে।

**শ্রী রবীন মণ্ডল ঃ** আগে কোনও শিল্পগোষ্ঠী বা শিল্পপতি এগিয়ে আসছিল না, এখন এগিয়ে আসছে। এটা খুব সুখের কথা। মাননীয় মুখ্যমন্ত্রী জানবেন কি, যে এখানকার শিল্প পরিবেশ, শান্তি-শৃঙ্খলা একটা ইতিবাচক ভূমিকা পালন করছে কি না? এই ব্যাপারে কিছু জানাবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনার সঙ্গে যদি কারুর জানাশোনা থাকে তাহলে আপনি আলোচনা করে নেবেন। এখানে আবহাওয়াটা ভালো আছে এবং রয়েছে। অনেকে এগিয়ে আসছেন শিল্প করতে, পুঁজি নিয়োগ করছেন এটাই যথেষ্ট। এত গবেষণায় যেতে পারব না।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** আসানসোলে যে হিন্দুস্থান পিলকিংটন গ্লাস কোম্পানি যেটা বন্ধ আছে হাইকোর্ট থেকে মিত্তালরা যেটা নিয়েছেন এইটাতে সরকার কোনও হেল্প করবার কথা চিন্তা করছেন কি?

**মিঃ স্পিকার ঃ** নোটিশ লাগবে।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** হাওড়াতে ইন্ডিয়া মেশিনারি খোলবার ব্যাপারে সরকার কোনও চিন্তা-ভাবনা করছেন কি?

**মিঃ স্পিকার ঃ** ওভাবে হয় না, নোটিশ লাগবে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** জি.পি.অর.পি. বা মিত্তাল বা বীরেন শা এই ধরনের বড় শিল্প গোষ্ঠী যাঁরা হলদিয়াতে ডাউন স্ট্রিম প্রোজেক্ট করছেন এবং বড় শিল্পে বিনিয়োগ করছেন তাদের উপর বড় শিল্পের সাথে ছোট শিল্প বা বন্ধ শিল্প অধিগ্রহণ করবার কোনও শর্ত আরোপ করবার কথা সরকার চিন্তা করছেন কি না? একটা বড় শিল্পের সাথে দুটো বা একটা বন্ধ শিল্প বা রুগ্নশিল্প যোগ করে দেওয়া যায় কি না এই ব্যাপারে কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** হলদিয়াতে যাঁরা পেট্রো কেমিক্যাল করছেন এবং ন্যাপথা ক্র্যাকার করছে না তাঁরা ওটা করলে আশেপাশের অঞ্চলে অনেক ক্ষুদ্র, মাঝারি শিল্প গড়ে উঠবে এবং অনেক লোকের সেখানে কর্মের সংস্থান হবে। কেননা ক্যাপিটাল ইন্টেনসিভ ওখানে আর কত লোকের কর্মসংস্থান হবে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আমার প্রশ্নের উত্তর হল না।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** ডাউন স্ট্রিম হলদিয়া প্রোজেক্টে যাঁরা কাজ করছেন তাঁরা তো কাজ করছেনই। দুর্গাপুরে যে কোক ওভেন আছে, দুর্গাপুর কেমিক্যালস আছে এই সমস্ত শিল্পের থেকে যে সমস্ত প্রোডাক্ট হয় সেগুলি প্রায় বাইরে চলে যায় এবং সেখান থেকে ঘুরে আসে প্রসেসড হয়ে। হিন্দুস্থান অরগানিক কেমিক্যাল এইগুলি নিচ্ছে। এবং এইগুলি ড্রাগ ইন্ডাস্ট্রি, এবং পেন্টস ফ্যাক্টরিতে চলে যাচ্ছে এই রকম অর্থাৎ হিন্দুস্থান অর্গানিক কেমিক্যালের মতন ইন্ডাস্ট্রি খোলার কোনও প্রোপোজাল আছে কি না বা অন্য কেউ ইন্টারেস্টেড আছে কি না?

[2-10 – 2-20 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** ড্রাগ ইন্ড্রাস্ট্রির জন্য আমরা অনেকের সঙ্গে আলোচনা করেছি এবং উলুবেড়িয়া যেটা আমাদের একটা শিল্পকেন্দ্র হয়েছে সেখানে এই ড্রাগ ইন্ড্রাস্ট্রির ব্যাপারে একটা ফার্মাসিউটিক্যাল কোম্পানি আমাদের সঙ্গে কথা বলেছে ও তারা জমি চেয়েছে।

সেখানে যথেষ্ট জমি আছে, তাদের সঙ্গে আমাদের কয়েকদিন আগে আলোচনা হয়েছে, তবে ডিটেলস্ পরে ঠিক হবে।

***৫৪৫**। হেল্ড ওভার।

(গোলমাল। কংগ্রেসি সদস্যরা উঠে দাঁড়িয়ে চিৎকার করতে থাকেন।)

**মিঃ স্পিকার ঃ** আপনারা বসুন, বসুন।

### শিল্প প্রসারে বৈদেশিক সংস্থার অংশগ্রহণ

***৫৪৬**। (অনুমোদিত প্রশ্ন নং *৪০০।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ ক'রে জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি পশ্চিম জার্মানীর একটি বাণিজ্যিক ব্যাঙ্ক ও একটি বাণিজ্যিক সংস্থা (১) কলকাতার বন্দর এলাকার গঙ্গাতীরে জাহাজ নির্মাণ কারখানা ও (২) হলদিয়ায় জাহাজ মেরামতি স্থাপনে আগ্রহ প্রকাশ করেছেন ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, জাহাজ নির্মাণ ও মেরামতি ছাড়া অন্য কোনও শিল্প স্থাপনের জন্য উক্ত সংস্থাদ্বয়ের পক্ষ থেকে কোনও পরিকল্পনা পেশ করা হয়েছে কি না ; এবং

(গ) বিষয়গুলি বর্তমানে কি পর্যায়ে আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) না, তবে

Euro-Race India Ltd.

নামে বোম্বাই-এর একটি সংস্থা এ বিষয়ে আগ্রহ প্রকাশ করেছে।

(খ) এবং (গ) না, প্রশ্ন ওঠে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি, যে হলদিয়ায় জাহাজ মেরামতি কারখানা নির্মাণের ব্যাপারে অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনা কালে পূর্বাঞ্চলে জাহাজ মেরামতি কারখানার ব্যাপারে কেন্দ্রীয় সরকার কোনও বিশেষজ্ঞ কমিটি গঠন করেছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** অষ্টম পরিকল্পনার কথা আমি জানিনা, তবে আগে একটা কমিটি অ্যাপয়েন্ট করা হয়েছিল এবং হলদিয়ায় জাহাজ নির্মাণ নয়, জাহাজ মেরামতির একটা কারখানা করবার কথা ছিল। জনতা সরকারের সময় সেই কথাটা হয়েছিল ও কংগ্রেস সরকারের সঙ্গেও আমাদের আলোচনা হয়েছিল। ওরা তখন বলেছিল, যে ওরা টাকা ঢালতে পারবেন না, কিছু করতে পারবে না। বাইরের কাউকে যদি পান, তাহলে আমরা চেষ্টা করে

দেখতে পারি। তখন আমরা কাউকে পাইনি। এখন আবার সেই সম্ভাবনা দেখা দিয়েছে এবং জাহাজ নির্মাণের সঙ্গে ছোট, মাঝারি ও জাহাজ মেরামতির ব্যাপারে এক জার্মানি কোম্পানি কথা বলেছে, সেই কোম্পানির একজন বাঙালি ভদ্রলোক তিনি এই কথা বলেছেন। তবে এটা এখনও ফয়সালা হয়নি, এটা আমাদের প্ল্যানিং কমিশনের সঙ্গে ও কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলতে হবে। তবে সম্ভাবনা আছে বলে আমার মনে হয়।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ:** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি, এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের সঙ্গে এই জাহাজ মেরামতি কারখানা গড়ে তোলার ব্যাপারে কেন্দ্রীয় সরকার কোনও বিশেষজ্ঞ কমিটি গঠন করেছেন কি না?

**শ্রী জ্যোতি বসু:** এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের সঙ্গে অনেক ক্ষেত্রে আলোচনা হয়েছে কেন্দ্রীয় সরকারের সঙ্গে ও আমাদের সঙ্গে। তবে জাহাজ মেরামতির ব্যাপারে আমি জানিনা।

### নলহাটী অঞ্চলে বিদ্যুৎ সরবরাহ

***৫৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১১০০।) **শ্রী অসিতকুমার মাল:** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার নলহাটী থানার অন্তর্গত মকরমপুর, কানপুর, গোপগ্রাম ও কেলাই গ্রামের অধিবাসীরা বৎসরাধিককাল পূর্বে বিদ্যুৎ সংযোগের জন্য প্রয়োজনীয় অর্থ জমা দেওয়া সত্ত্বেও কোনও মিটার সরবরাহ বা অন্যান্য ব্যবস্থা গ্রহণ করা হয়নি ; এবং

(খ) সত্য হ'লে, (১) ইহার কারণ কি ও (২) কতদিনে ঐ এলাকায় প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত:** (ক) না।

তবে প্রোগাম ও কেলাই মৌজায় বিদ্যুৎ সংযোগের জন্য পর্যদের বিধিগুলি যথাযথভাবে পালন করা হয়নি। বলে বৈদ্যুতিক সংযোগ আপাতত করা হচ্ছে না।

(খ) (১) বিদ্যুৎ সংযোগ পাবার জন্য পর্ষদ কর্তৃপক্ষকে প্রয়োজনীয় মাল মশলা কিনে না দেওয়ায় এবং টেস্ট ফরম যথাযথভাবে পূরণ করে জমা না দেওয়ার জন্য বিদ্যুৎ সংযোগ পেতে দেরি হচ্ছে।

(২) উপরিবর্ণিত শর্তগুলি যথাযথভাবে পালন করা হলে, এই মাসের মধ্যে ঐ অঞ্চলে বিদ্যুৎ সংযোগ দেওয়া যেতে পারে।

### বিধায়কের উপর আক্রমণ

***৫৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৪।) **শ্রী মান্নান হোসেন:** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য, এ বছর ফেব্রুয়ারি মাসের প্রথম সপ্তাহে মেদিনীপুর জেলার ঘাটাল মহকুমার ক্ষীরপাই-তে মাননীয় বিধায়ক শ্রী উমাপতি চক্রবর্তী আক্রান্ত হন; এবং

(খ) উপরের প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, অপরাধীদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** (ক) হ্যাঁ।

(খ) এই ব্যাপারে চন্দ্রকোনা থানায় ৩.২.৯০ তারিখের ১১ নং কেস্ রুজু হইয়াছে। এজাহারে উল্লিখিত ৪ জন আসামির মধ্যে একজনকে গ্রেপ্তার করা হইয়াছে, দুইজন কলিকাতা উচ্চ আদালত হইতে আগাম জামিন লইয়াছে এবং একজন এখনও পলাতক। মামলার তদন্ত চলিতেছে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রী বললেন যে এই ঘটনা ঘটেছিল, আমার মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন কী ঘটনার পরিপ্রেক্ষিতে এই বিধানসভার মাননীয় বিধায়ক উমাপতি চক্রবর্তী মহাশয় আক্রান্ত হয়েছিলেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখনও তদন্ত চলছে, আমি সেই বিষয়ে এখন বলতে পারব না।

**শ্রী সৌগত রায় ঃ** আমরা সংবাদপত্রের রিপোর্টে এই রকম দেখেছি যে সি পি এম বিধায়ক উপাপতি চক্রবর্তী মহাশয় তাঁদেরই দলের বিক্ষুব্ধ গোষ্ঠীর হাতে আক্রান্ত হয়েছিলেন, মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন যারা যারা গ্রেপ্তার হয়েছে তাদের বিরুদ্ধে কি এফ আই আর হয়েছে এবং তাদের পলিটিক্যাল অ্যাফিলিয়েশন কী?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম কোনও খবর আমার কাছে নেই। একজন গ্রেপ্তার হয়েছে, একজন পলাতক, তার দু'জন হাইকোর্ট থেকে অগ্রীম জামিন পেয়েছে। তবে তারা কোন দলের সদস্য কংগ্রেস বা সি পি এম কিছু বলতে পারব না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন উমাপতি চক্রবর্তী মহাশয় আক্রান্ত হবার ঘটনাকে কেন্দ্র করে কেসটা শুরু হয়েছে, সেই ঘটনার পরিপ্রেক্ষিতে ওখানে যাকে অ্যারেস্ট করা হয়েছে কোন ধারাতে অ্যারেস্ট করা হয়েছে এবং বাকিগুলির বিরুদ্ধে ওয়ারেন্ট অব অ্যারেস্ট চাওয়া হয়েছে কিনা, হোয়েদার ওয়ারেন্ট অব অ্যারেস্ট হ্যাজ বিন আসক্‌ড ফর?

**শ্রী জ্যোতি বসু ঃ** কেসের নাম্বার আমার কাছে আছে, ধারাটা এখানে নেই। এফ আই আর এ নামগুলি যা দিয়েছে তাদের একজনকে গ্রেপ্তার করা হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** কেস নাম্বার আছে, ধারা নেই এত অদ্ভুত ব্যাপার। আপনি একজন বিশিষ্ট উকিল, আপনি জানেন একটা কেস থাকলে তার সেকশন থাকবে—Because there are bailable sections. There are non-bailable sections. If it is bailable the accused is released by the Magistrate. সুতরাং কেস থাকবে, ধারা থাকবে না

এটা আমরা মুখ্যমন্ত্রীর কাছে ভাবতে পারি না। সেজন্য আমি জিজ্ঞাসা করছি ওয়ারেন্ট অব অ্যারেস্ট চাওয়া হয়েছে কি না?

**শ্রী জ্যোতি বসু:** আমি তো বললাম এখানে নেই। ধারা নিশ্চয়ই আছে যখন গ্রেপ্তার করেছে। বিনা ধারায় তো গ্রেপ্তার করতে পারে না। আমি আপনার কাছে পাঠিয়ে দেব।

## জোড়াসাঁকো ঠাকুরবাড়ি

*৫৫০। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৪।) **শ্রী অশোক ঘোষ:** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জোড়াসাঁকো ঠাকুরবাড়ির সার্বিক মেরামতির চিন্তা রাজ্য সরকার করছেন; এবং

(খ) সত্য হলে,—

(১) মোট কত টাকা এবিষয়ে খরচের জন্য বরাদ্দ করা হয়েছে ও

(২) ফরাসী দেশের প্রতিনিধিদলের কাছ থেকে এবিষয়ে সাহায্যের কোনও আশ্বাস সরকারের কাছে এসেছে কি না?

**শ্রী জ্যোতি বসু:**

(ক) হ্যাঁ।

(খ) জোড়াসাঁকো ঠাকুরবাড়ির সার্বিক সংস্কার ও পুনর্নির্মাণ বাবদ এ যাবত ৭০ লক্ষ ৯৭ হাজার ৩ শত কুড়ি টাকার একটি এস্টিমেট পাওয়া গিয়াছে। এ বছরের বাজেট থেকে প্রয়োজনীয় অর্থ খরচ করা হবে।

(২) এরূপ একটি প্রস্তাব রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের উপচার্যের মারফত সরকারের কাছে এসেছে।

**শ্রী অশোক ঘোষ:** মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই ঠাকুর বাড়ির যে সার্বিক মেরামতির কথা বলছেন প্রায় ৭০ লক্ষ ৯৭ হাজার কত ধরা হয়েছে এই বছরের এই সার্বিক মেরামতির জন্য কী ধরনের প্রোগ্রাম নিয়েছেন—রবীন্দ্রনাথের সমস্ত জিনিসপত্র এগজিবিশনের জন্য মিউজিয়াম হবে, না, কি মেরামতির কাজ করছেন যদি প্ল্যানটা একটু বলেন।

**শ্রী জ্যোতি বসু:** এখন আমাদের যা নিয়ম তাতে পুরানো বাড়ি যার ঐতিহাসিক গুরুত্ব আছে সেটাকে বজায় রেখে তার মেরামতি কতটা কি করা যাবে একটু কঠিন কাজ, ইঞ্জিনিয়াররা যেভাবে ব্যবস্থা করেছেন তাই করবেন।

[2-20 – 2-30 P.M.]

**শ্রী অশোক ঘোষ:** রবীন্দ্র স্মৃতি বিজড়িত জায়গায় কি ধরনের মিউজিয়াম করছেন বা করছেন কি না, সাপ্লিমেনটারিতে এটা আমি জানতে চেয়েছিলাম। মুখ্যমন্ত্রী সেটা এড়িয়ে

গেলেন। আমার দ্বিতীয় প্রশ্ন হল এই, ফরাসী দেশ থেকে উপাচার্য মারফত আপনার কাছে একটি প্রস্তাব এসেছে। তারা কি ধরনের প্রস্তাব দিয়েছে এবং কি ধরনের আর্থিক সাহায্য করতে চাইছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** ফরাসী প্রস্তাব-এর ডিটেলস আমার কাছে নেই। তারা একটি প্রস্তাব পাঠিয়েছিলেন। উপাচার্য আমাকে দিয়েছিলেন, আমরা সেটা গ্রহণ করিনি।

**শ্রী সৌগত রায় ঃ** এই প্রশ্নটির জবাব এর আগে মাননীয় মুখ্যমন্ত্রী সভায় দিয়েছেন। রবীন্দ্রনাথের বাড়ি রক্ষণাবেক্ষণের ব্যাপারে মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার প্রশ্ন করেছিলেন। রবীন্দ্র ভারতীর উপাচার্য যে যে কারণগুলিতে পদত্যাগ করেছেন তার একটি কারণ হচ্ছে—ফরাসী প্রস্তাব যা এসেছিল তাতে সার্বিকভাবে বাড়িটির সংস্কার করা যেতে পারত, সেটা গ্রহণ না করে রাজ্য সরকার ১ কোটি টাকা মঞ্জুর করেছেন—মাননীয় মুখ্যমন্ত্রী সেটা জানিয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমরা এটা কি জানতে পারি যে, ফরাসী প্রস্তাবে টাকার পরিমাণটা কত ছিল এবং সেটাকে রাজ্য সরকারের প্রত্যাখ্যান করার কারণ কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** উনি তো প্রশ্ন না করে ইনফর্মেশন দিচ্ছেন। আমি এই সব ইনফর্মেশন জানি না। আমি তো বললাম উত্তরে যে, উপাচার্য ওদের প্রস্তাব নিয়ে আমার সঙ্গে দেখা করেছেন। উনি আর থাকতে পারবেন না, এই সব তো কিছুই বলেন নি আমাকে। তাছাড়া উনি একাই জানেন—উনি যখন অনশন করেছিলেন তখন জানেন। আমরা তো হাতে নিয়েছি। কাজেই ফরাসী, জার্মানীর প্রয়োজন কি আছে? আমরা হাতে নিয়েছি, আমরা করব, তাতে আমাদের যত টাকা লাগে লাগুক।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** আমরা জানতে পেরেছি ইউ.জি.সি. রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন ভবন সংস্কারের জন্য প্রায় ২৮ লক্ষ টাকা বিভিন্ন খাতে বরাদ্দ করেছেন। কিন্তু রাজ্য সরকারের দেয় অংশ ম্যাচিং গ্রান্ট তারা এই খাতে দিচ্ছেন না। কোনও কোনও ভবনের জন্য ইউ.জি.সি. টাকা স্যাংশন্ড করেছেন এবং রাজ্য সরকার সেখানে তাদের দেয় অংশ কেন দিতে পারছেন না, যার জন্য কাজ আটকে গেছে—মাননীয় মুখ্যমন্ত্রী এটা আমাদের জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** রাজ্য সরকারের সঙ্গে ইউ.জি.সি.র টাকার সম্পর্ক আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা ম্যাচিং গ্রান্টের কোনও ব্যাপার নয়। আমরা ৭০ লক্ষ টাকা বরাদ্দ করেছি। প্রয়োজন হলে আরও টাকা বরাদ্দ করা হবে।

### ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোন

***৫৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮৫।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ১৯৯০ সালের ৩১এ মার্চ পর্যন্ত ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোনে (১) মোট কতগুলি ট্রেড ইউনিট ও (২) শিল্প ইউনিট স্থাপিত হয়েছে;

(খ) ঐ তারিখ পর্যন্ত এই প্রকল্পের কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কি পরিমাণ আর্থিক সাহায্য পাওয়া গিয়াছে; এবং

(গ) ঐ স্থানে ভবিষ্যতে কোন কোন প্রকল্প রূপায়িত হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** (ক) (১) কোনও ট্রেড ইউনিট সংস্থাপিত হয়নি।

(২) ৮টি শিল্প ইউনিট সংস্থাপিত হয়েছে।

(খ) ইহা কেন্দ্রীয় সরকারের একটি প্রকল্প এবং কেন্দ্রীয় সরকার ১৬৮২.৭৫ লক্ষ টাকা ঐ তারিখ পর্যন্ত এই প্রকল্পে বিনিয়োগ করেছেন।

(গ) বর্তমানে প্রদেয় সুযোগ সুবিধাগুলির অধিকাংশই শিল্পদ্যোগীগণ সম্পূর্ণরূপে ব্যবহারে সক্ষম হন নাই এবং এই কারণে ভবিষ্যত প্রকল্পের কর্মসূচির কথা এখনই বলা সম্ভব হচ্ছে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** আপনি বললেন ৮টি ইউনিট সংস্থাপিত হয়েছে। যেহেতু এটা রপ্তানিযোগ্য কেন্দ্র হবে সেই জন্য আমি জানতে চাইছি রপ্তানিমূলক কোনও ট্রেড ওখানে গড়ে তোলা হবে কি না, রপ্তানিমূলক বিভিন্ন ব্যবস্থা এই মুক্তাঞ্চলে গড়ে তোলা হবে কি না—জানাবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** ট্রেড বলতে আপনি কি বোঝাচ্ছেন? ওখানে ৮টি শিল্প ইউনিট হচ্ছে, যারা এক্সপোর্ট করছে, রপ্তানি করছে। আপনার প্রশ্নটা কী, আমি বুঝতে পারছি না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** যেহেতু এটা ফ্রি ট্রেড জোন সেহেতু এই জোনে যা রপ্তানি হয় তাতে ট্যাক্স দিতে হয়। রপ্তানিযোগ্য এই ফ্রি ট্রেড জোনে রপ্তানি হবে কি না—জানাবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম কোনও প্রস্তাব আমাদের কাছে নেই।

**শ্রী সৌগত রায় ঃ** কেন্দ্রীয় সরকার ফলতাকে ফ্রি এক্সপোর্ট প্রসেসিং জোন করেছিলেন যাতে ওখানে শুধুমাত্র রপ্তানির জন্য কিছু ইউনিট করা যায়। সেখানে পাঁচিল দিয়েছেন, শেড তৈরি হয়েছে। কিন্তু দেখা যাচ্ছে সেখানে যথেষ্ট রেসপন্ড পাওয়া যাচ্ছে না। মাত্র ৮টি ইন্ড্রাস্ট্রি এসেছে। ওখানকার ইন্ড্রাস্ট্রিয়ালিস্টদের অভিযোগ হচ্ছে রাজ্য সরকারের ইনফ্রাস্ট্রাকচারের অভাব আছে। কানেকটিং রাস্তা খুব খারাপ, আঁকা বাঁকা। তার উপর বিদ্যুৎ সঙ্কট আছে, শ্রমিকদের আইন শৃঙ্খলা নেই। এই এই কারণের জন্য নতুন করে ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোনে শিল্পপতিরা শিল্প করতে এগিয়ে আসছে না। এটা একটু বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** উনি আমাকে আবার একটা ইনফরমেশন দিলেন কিন্তু এই ইনফরমেশন আমার কাছে নেই যে কোনও একজন—এই যে ২৬ জন আছেন যারা লাইসেন্স পেয়েছেন বলেছেন যে ইনফ্রাস্ট্রাকচারের কোন অভাবে তারা সেখানে ইউনিট গড়তে পারছেন না। আমার কাছে নেই। আর বিদ্যুতের কথা? সম্পূর্ণভাবে বিদ্যুৎ তারা পাচ্ছেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, জাতীয় পর্যায়ে ফ্রি ট্রেড জোন অন্য যেগুলি হয়েছে তার সঙ্গে সমতা রেখে এটা কি এগিয়ে যেতে পেরেছে, না, অনেক পিছিয়ে আছে? দিল্লির কাছে হয়েছে, সান্তক্রুজে হয়েছে। সেগুলির সঙ্গে তুলনামূলকভাবে এর গ্রোথ কি রকম হয়েছে, সাকসেস কতখানি হয়েছে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** সমতার মানেটা কি আমি বুঝতে পারলাম না। ফ্রি ট্রেড জোন আরও জায়গায় আছে কিন্তু তুলনা আমি করতে পারব না, আমার কাছে পরিসংখ্যান নেই। বম্বেতে কতটা হয়েছে, অন্য জায়গায় কতটা হয়েছে—আপনি যদি জানেন আপনি বন্ধুর মতন ইরফরমেশনটা দিন না আমাকে।

**Mr. Speaker :** Mr. Mukherjee, this question becomes relevant, if it is taken into the edge of free trade zone. Some free trade zone may be 20 years old, some may be 25 years old, some may be 3 years old. Some may take one year to prepare. Some may take three years to prepare.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, একই সময় ঘোষণা হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** একই সময় ঘোষণা হলেও একই সময় গঠন নাও হ'তে পারে। আপনি বসুন, মানস ভূঁইয়া বলুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, ওঁর ধমক খেয়ে তো ওদিককার লোকরা সাপলিমেনটারি করা বন্ধ করে দিয়েছেন। চিফ মিনিস্টারকে আর কত প্রোটেকশন দেবেন?

**মিঃ স্পিকার ঃ** I am seeking protection from you. who will give me protection. আমাকে প্রোটেকশন্ কে দেবেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনার চেয়ার।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** যে চিন্তাভাবনা এবং সম্ভাবনা নিয়ে এই ফলতার ফ্রি ট্রেড জোনের জন্ম হয়েছিল বা প্রতিষ্ঠা হয়েছিল, এক্ষেত্রে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের ফাইনডিংস কি—ফলতা ফ্রি ট্রেড জোন কেন এগিয়ে যেতে পারছে না?

**Mr. Speaker :** Findings will not be a question. I am sorry. Members will understand that questions are asked for the purpose of eliciting information. You cannot put a roving question. You cannot go on haunting inspection. We have to ask.....(Noise).....Have some patience and patience is the mother of all virtues. The question has to be specific for obtaining a specific answer, that is to elicit information. You cannot give opinion. You cannot seek opinion. If you want to know what is the opinion on this point, how it is relevant? You seek his opinion. You cannot formulate a question for him.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি লোকসভার প্রসিডিংস দেখুন।

**Mr. Speaker :** I am not in the Lok Sabha. I am in the West Bengal State Assembly. I am a very small Speaker. I have very limited sense of partiamentary procedure. I will formulate my own procedure. The question that he has asked about obtaining his opinion, there can be no question of opinion. Formulate your specific question and you will get specific answer.

[2-30 – 2-40 P.M.]

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কি কি কারণে ফলতায় ফ্রি ট্রেড জোন সঠিকভাবে এগিয়ে যেতে পারছে না?

**মিঃ স্পিকার ঃ** এটা কোথায় বলা হয়েছে যে ফলতায় এটা সঠিকভাবে এগোচ্ছে না? এটাতো আপনার অ্যালিগেশন হল।

**শ্রী সৌগত রায় ঃ** যে রকম রেসপনস পাবার কথা ছিল সেই রকম পাওয়া যাচ্ছে না। তার ফলো আপ হিসাবে জানতে চেয়েছেন যে কেন এগিয়ে যেতে পারছে না, কি কি কারণে এগিয়ে যেতে পারছে না?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি বলেছি যে ২৬ জনকে লাইসেন্স দেওয়া হয়েছিল। ৮ জন কাজ আরম্ভ করেছেন। বাকিরা কেন করছেন না—এই কারণে নয় যে ইনফ্রাস্ট্রাকচার নেই, বা এই কারণে নয় যে সেখানে বিদ্যুৎ নেই। সে সব জানলে তো ভাল হত। তাহলে তো কেন্দ্রীয় সরকারকে বলতে পারতাম যে এদের লাইসেন্স ক্যান্সেল করে দিন, আমরা অন্য লোককে দিতে পারি, তারা পরবর্তীকালে কাজ করতে পারে।

## Task force for Power Plants

***552.** (Admitted Question No. *1948.) **Dr. Tarun Adhikary** and **Dr. Sudipto Roy :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) whether the State Government has received any information about a proposal of the Government of India and/or the Central Electricity Authority to set up a task force to supervise and monitor the functioning of the power plants in West Bengal; and

(b) if so—

(i) the reasons for setting up of the said task force; and

(ii) whether any power engineer of West Bengal have been and/or are likely to be associated in the said task force?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** (ক) এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার বা কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের কাছ থেকে কোনও প্রস্তাব পাওয়া যায়নি। (খ) প্রশ্ন ওঠে না।

**ডাঃ তরুন অধিকারী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে আজকে সারা পশ্চিমবাংলায় যে ভাবে লোডশেডিং হচ্ছে সেখানে বিদ্যুৎ সরবরাহ এবং বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে সরকার কোনও পরিকল্পনা বা কোনও ব্যবস্থা নিয়েছেন কিনা জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** প্রশ্নটা হচ্ছে টাস্ক ফোর্স হয়েছে কিনা? আমি বলেছি যে হয়নি। এর সঙ্গে সম্পর্কযুক্ত কোনও প্রশ্ন যদি থাকে তাহলে সেটা করতে পারেন।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের পরিচালনাধীন যে সব বিদ্যুৎ কেন্দ্র আছে, তার কাজকর্ম দেখাশুনা করার জন্য, মনিটারিং করার জন্য রাজ্য সরকারের তরফ থেকে কোনও টাস্ক ফোর্স তৈরি করার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই রকম কোনও পরিকল্পনা নেই। পশ্চিমবঙ্গ সরকারের প্রতিনিধিরা বিভিন্ন সংগঠনের সঙ্গে আছে। বিদ্যুৎ পর্ষদের মধ্যে পাওয়ার সেক্রেটারি আছে, ডি.ভি.সি'র মধ্যে পাওয়ার সেক্রেটারি আছে, সি.ই.এস.সি'রও আমাদের একজন প্রতিনিধি থাকেন। তারা যে ভাবে করেন তাদের সঙ্গে সহযোগিতা করেন।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই রাজ্যে কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীন যে সমস্ত বিদ্যুৎ কেন্দ্র আছে, এন.টি.পি.সি এবং পাশ্ববর্তী ভুটানের চুখাতে যে বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র আছে, এন.এইচ.পি.সি, তার প্ল্যান্ট লোড ফ্যাক্টর হচ্ছে ৭০ শতাংশ। রাজ্য সরকারের পরিচালনাধীন যে সমস্ত বিদ্যুৎ কেন্দ্র আছে সেগুলিতে তারা ৩৮ শতাংশ বিদ্যুৎ উৎপাদন করতে পারে। এটা বাড়ানোর জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** যদিও এটা এই প্রসঙ্গে আসে না তবুও বলে দিচ্ছি। ৭০ শতাংশ পূর্বাঞ্চলে কোথাও হতে পারে না। এটা অনেক বার বলেছি যে যেহেতু আমাদের ২৪ ঘণ্টার মধ্যে নামা-ওঠা করে সে জন্য অনেক সময় বিদ্যুৎ উৎপাদন কমিয়ে দিতে হয়, অনেক সময়ে তেল দিয়ে বয়লার এবং টারবাইন চালাতে হয়। এখানে এর সঙ্গে ওর কোনও সম্পর্ক নেই। এখন ডি. ভি. সি, এন.এইচ.পি.সি এবং এন.টি.পি.সি সর্বভারতীয় ক্ষেত্রে হয়ত বেশি কিন্তু আমাদের এখানে বেশি করতে পারেনা।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, টাস্ক ফোর্স করার জন্য প্রয়োজন বোধ করছেন কি না, তার একটা কারণ বিদ্যুৎ পশ্চিমবাংলায় ভীষণভাবে ব্যহত হচ্ছে, আপনার স্টাফ আছে, সেক্রেটারি আছে, তারা এতদিন চেষ্টা করেও পশ্চিমবাংলায় বিদ্যুতের অবস্থা খারাপ হচ্ছে। এর পরে আপনি পাওয়ার মিনিস্টার হিসাবে মনে করছেন কি এই রকম একটা করলে তারা কিছু সমস্যা সমাধানের জন্য সাজেশন দিতে পারে? যে সমস্ত লুপ হোল্স আছে, আপনি কি মনে করছেন টাস্ক ফোর্স করার প্রয়োজন আছে, Considering the present situation of West Bengal. এই রকম-ভাবছেন কি না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** পশ্চিমবাংলায় খারাপ হচ্ছে না, বিদ্যুৎ ভাল হচ্ছে। এ.বি.এল. ২২ মাস বন্ধ ছিল, ফলে কোলাঘাটের এক নম্বর এবং দুই নম্বর ইউনিট যেটা আগে হওয়া

উচিত ছিল, সেটা হল না। কারণ [***] মতো দায়িত্বজ্ঞানহীন নেতা দিল্লিতে ছিলেন, ২২ মাস তিনি করেননি। ফলে আজকে এই অসুবিধা হচ্ছে।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** রাজীব গান্ধী নামটা বাদ যাবে।

**শ্রী সৌগত রায় ঃ** আমি আপনাকে ধন্যবাদ জানাই, আমাদের অপদার্থ বিদ্যুৎমন্ত্রী প্রাক্তন প্রধানমন্ত্রী সম্বন্ধে যেটা বলেছেন, সেটা আপনি বাদ দিতে বলেছেন, এটা যোগ্য সিদ্ধান্ত আপনি নিয়েছেন, এটা আপনার যোগ্য মর্যাদার কাজ। মাননীয় মন্ত্রীকে বলতে চাই, উনি নিজে বারবার বলছেন বিদ্যুৎ পরিস্থিতির উন্নতি হয়েছে, কিন্তু আমরা দেখছি অবনতি হচ্ছে। গত দু'চার দিন ধরে বিদ্যুৎ পরিস্থিতি অত্যন্ত শোচনীয়। সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি ভারতবর্ষে বিদ্যুতের ব্যাপারে সর্বোচ্চ অথরিটি। যে কোনও বিদ্যুৎ কেন্দ্র করতে গেলে তাদের পারমিশন নিতে হয়, কোনও সংকট হলে তারা মনিটার করতে পারেন, তারা টেকনিক্যাল এক্সপার্টাইজ পাঠাতে পারেন। রাজ্য সরকারের বিদ্যুৎ ব্যবস্থা সম্পূর্ণ ভেঙে পড়েছে। সেইজন্য রাজ্য সরকার কি সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটিকে জানিয়েছিলেন এবং তারা কি কোনও স্তরে এগিয়ে এসেছিলেন যে আমরা টেকনিক্যাল এক্সপার্টাইজ দিয়ে এইভাবে সাহায্য করব এটা মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এখানে বিদ্যুতের অবস্থা ভেঙ্গে পড়েনি। এখানে ১ হাজার ৩৩০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন বেড়েছে। সানতালডিতে ভেল যে ইউনিটগুলো দিয়েছে, সেইগুলো এক্সপেরিমেন্টের জন্য সানতালডিকে বেছে নিয়েছিল, সেইগুলো খারাপ হয়ে গেছে, এখন আবার বলছে রোটার কিনতে হবে, তাতে আরও কয়েক কোটি টাকা দিতে হবে। ডি.পি.এল. এ ভেল যে সমস্ত জিনিস দিয়েছে, সেইগুলো চলছে না। সুতরাং এখানে পরিস্থিতি এমন নয় যে সঙ্কট দেখা দিয়েছে, সমস্যা দেখা দিয়েছে। সেন্ট্রাল ইলেকট্রিসিট অথরিটি তারা নিয়ম মাফিক ভারতবর্ষের সমস্ত রাজ্যগুলোর বিদ্যুৎ পরিস্থিতি নিয়ে আলোচনা করেন, বিভিন্ন পুস্তক পুস্তিকা নিয়ে তারা আলোচনা করেন, সেটা যেমন সব রাজ্যের ক্ষেত্রে হয়েছে, এখানেও তাই হয়েছে।

## ক্যানিং মহকুমা স্থাপন

*৫৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৭।) **শ্রীসুভাষ নস্কর ঃ** বিগত বাজেট অধিবেশনের ১৬ই মার্চ, ১৯৮৯ তারিখে প্রদত্ত তারকিত প্রশ্ন নং *১৯৯ (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৪)-এর উত্তর উল্লেখপূর্বক স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ক্যানিং মহকুমা নির্মাণের জন্য ইতিমধ্যে কোন কোন মৌজায় মোট কত পরিমাণ জমি পাওয়া গিয়াছে ; এবং

(খ) ঐ মহকুমার জন্য নির্ধারিত ভবন (অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং) নির্মাণের কাজ কবে নাগাত শুরু হবে বলে আশা করা যায়?

[*Expunged as ordered by the chair.]

**শ্রী জ্যোতি বসু ঃ** (ক) ক্যানিং, গোসাবা, বাসন্তী, কুলতলী ও জয়নগর—এই পাঁচটি থানা নিয়ে ক্যানিং-এ একটি মহকুমা স্থাপনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন ছিল, কিন্তু কুলতলী ও জয়নগর থানার অন্তর্ভুক্তির বিরুদ্ধে সংশ্লিষ্ট জনপ্রতিনিধিগণের আপত্তির জন্য এ বিষয়ে কোনও অগ্রগতি সম্ভব হয়নি। তবে দক্ষিণ ২৪-পরগনার সদর মহকুমার বিভক্তিকরণের প্রশ্নটি এখনও বিবেচনাধীন আছে। প্রসঙ্গত উল্লেখ করা যায় যে জনগণণার প্রস্তুতি পর্বে ১৯৯১ সালের জুনমাস পর্যন্ত নতুন প্রশাসনিক অঞ্চল গঠন সাময়িকভাবে নিষিদ্ধ করা হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

[2-40 – 2-50 P.M.]

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ক্যানিং-এ মহকুমা স্থাপনের প্রস্তাবের কথা বললেন, কোন কোন থানা নিয়ে এ' মহকুমা স্থাপনের প্রস্তাব আছে বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এর আগে একটু প্রশ্নের উত্তরে বলা হয়েছিল যে, স্থানীয় মানুষদের সঙ্গে আরও একটু আলোচনা করে, আরও একটু বিচার-বিশ্লেষণ করে দেখতে হবে। আমাদের একটা কমিটি আছে, তাঁরা অনেকের সঙ্গে আলোচনা করেন। তারপর সম্প্রতিকালে দক্ষিণ ২৪-পরগনার ডি.এম. একটা প্রস্তাব দিয়েছেন যে, তিনটি সাব-ডিভিসন করতে হবে। থানা ভিত্তিতে নয়, ব্লক ভিত্তিতে বাসন্তী, গোসাবা, ক্যানিং ১নং এবং ক্যানিং ২ নং নিয়ে একটা সাব-ডিভিসন হবে।

**শ্রী গণেশ চন্দ্র মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ওখানে অ্যাডিশ্নাল এস.ডি.ও. জাতীয় কোনও অফিসার নিয়োগ করেছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** না। অফিসার নিয়োগ করার মতো এখনও পর্যন্ত কিছু হয়নি। জমি খোঁজা হচ্ছে, জমি আমাদের পেতে হবে এবং সিদ্ধান্ত কার্যকর করতে হবে।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, গত বছর আপনি আমার প্রশ্নের জবাবে বলেছিলেন যে, আইন-গত কিছু অসুবিধা আছে এবং সেই জন্য মহকুমা স্থাপনের কাজ বিলম্বিত হচ্ছে। বর্তমানে সেই আইন-গত অসুবিধা দূর হয়েছে কি? এবং বারুইপুরে যে মহকুমা স্থাপনের কথা ছিল, সেটার কি হ'ল?

**শ্রী জ্যোতি বসু ঃ** আইন-গত অসুবিধা আর এখন নেই। থানা ভিত্তিতে করতে গিয়ে এক জায়গায় দূরত্ব বেড়ে গেছিল, সেই জন্য একটা কমিটি হয়, তাঁরা অনেকের সঙ্গে আলোচনা করেন, ওখানকার প্রতিনিধিদের সঙ্গেও আলোচনা হয়। সর্বশেষ দক্ষিণ ২৪-পরগনার ডি. এম. এই প্রস্তাব দিয়েছেন। এতে আইনের অসুবিধা আছে বলে মনে হয় না। বারুইপুরের ক্ষেত্রে প্রস্তাব হচ্ছে, এ' সাব-ডিভিসনের মধ্যে ভাঙড় ১ নং, ভাঙড় ২নং, সোনারপুর, বারুইপুর, জয়নগর ১ নং, জয়নগর ২ নং ব্লক থাকবে। আর কাকদ্বীপ সাব-ডিভিসনের মধ্যে নামখানা, কাকদ্বীপ, সাগর ও পাথর-প্রতিমা ব্লক থাকবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমরা এই ডিভিসনের কথা অনেক দিন আগেই শুনেছি, কিন্তু এখনও পর্যন্ত কোনও কাজ শুরু হয়নি, কিছুই হয়নি। সরকার যদি এই সাব-ডিভিসনগুলি

করতেই চান, তাহলে কবে নাগাদ সিরিয়াসলি কাজ আরম্ভ করবেন? আপনারা ডিস্ট্রিক্ট কোর্ট ভাগ করেছেন, অথচ নর্থ ২৪-পরগনায় এখনও কিছুই নেই।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি উত্তর দিয়েছি। এখন কিছু বলতে পারছি না। জমি খোঁজা হচ্ছে, আমরা করব ঠিক করেছি। তবে আপনি হয়ত বলতে চাইছেন যে একটা সময় সীমা বেঁধে জমি খুঁজে বের করা হোক। সেটা ভাল কথা, নিশ্চয়ই সেটা করা হবে।

**শ্রীদুর্গা কটন মিল**

***৫৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৩।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার কোন্নগরে অবস্থিত শ্রীদুর্গা কটন মিলসটিকে কেন্দ্রীয় সরকার কবে ডিনোটিফাই করেছেন; এবং

(খ) বর্তমানে এই মিলটি চালু করার ব্যাপারে রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের সাথে কোনও আলোচনার সূত্রপাত হয়েছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** (ক) কেন্দ্রীয় সরকার শ্রীদুর্গা কটন মিলসকে ১৯৮৬ সালের ১৩ই জুলাই তারিখ থেকে ডিনোটিফাই করেছেন।

(খ) না, তবে পশ্চিমবঙ্গ সরকার এই মিলটিকে পুনরুজ্জীবনের সম্ভাবনা খতিয়ে দেখার জন্যে বিগত ১০ই আগস্ট, ১৯৮৭ সালে বোর্ড ফর ইন্ডাস্ট্রিয়াল অ্যান্ড ফিনান্সিয়াল রিকন্সট্রাকশনের (বি, আই, এফ, আর উক্ত আবেদনের ভিত্তিতে কয়েক দফা শুনানী গ্রহণ করেন কিন্তু কোনও নির্দিষ্ট সিদ্ধান্ত গ্রহণে এখনও সমর্থ হন নাই।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, শ্রী দুর্গা কটন মিল সহ যে কটি ইউনিট কেন্দ্রের পূর্বতন সরকার ডিনোটিফাই করে দিয়েছিলেন, তার আগে স্টেট গভর্নমেন্টের সঙ্গে কোনও রকম পরামর্শ করেছিলেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমাদের সঙ্গে পরামর্শ করে কেউ ডিনোটিফাই করেন না। আপনারা যেমন জানেন সংবাদপত্রের মাধ্যমে, আমরাও জানি, নোটিশ আসে তখন জানতে পারি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** রাজ্য সরকার একে পুনরুজ্জীবনের জন্য বি.আই.এফ.আরের মাধ্যমে চেষ্টা করছেন। এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকারের আর কোনও কিছু পরামর্শ হয়েছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি প্রশ্নোত্তরের সময় বলেছি। বি.আই.এফ.আরের কাছে গেছে। দুবার আলোচনা হয়েছে, আলোচনা চলছে, এখন সিদ্ধান্ত হয়নি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানেন, বি.আই.এফ.আরের কাছে গেলে পরিণতি কি হয়। এই রাজ্যের এইরকম ২০৬টি কেস আছে, কিন্তু ঠিকঠিকভাবে আমরা

একটি সুবিচার কিম্বা সুব্যবস্থা করতে পারিনি বি.আই.এফ-আরের কাছে গিয়ে। ডিনোটিফাই কিম্বা লিক্যুইডিশনে গেলে তারপর প্রোমোটারের খোঁজ হয়। শ্রী দুর্গা কটন মিলের ব্যাপারে শিল্পপতিদের সঙ্গে কথাবার্তা বলেছেন কি, কারণ এই কারখানাটি অলরেডি ডিনোটিফাই হয়ে গেছে। বি.আই.এফ.আর ছাড়া ডায়রেক্ট কোনও প্রোমোটারের সঙ্গে কথাবার্তা হয়েছে কি?

**শ্রী জ্যোতি বসু :** না, অন্য কোনও পার্টির সঙ্গে ব্যক্তিগত মালিকানায় করা যায় কিনা সেটা আলোচনা করিনি।

**শ্রী সৌগত রায় :** আমরা যারা ট্রেড-ইউনিয়ন করি আমরা জানি, ডি.আই.এফ.আরের কাছে গেলে শেষ পর্যন্ত ওরা অধিকাংশ কোম্পানির ক্ষেত্রে একটা প্যাকেজ দিচ্ছে। তাতে ওরা বেশি সংখ্যক কর্মচারীকে রিটায়ারমেন্ট করার কথা বলছেন এবং অধিকাংশ ক্ষেত্রে বলছেন এত লোককে না কমালে এই কোম্পানি ভায়াবেল হবে না। শ্রী দুর্গা কটন মিলের ক্ষেত্রে এই ধরনের যদি প্যাকেজ দেয় তাহলে সেটা কি রাজ্য সরকারের পক্ষ থেকে গ্রহণযোগ্য হবে?

**শ্রী জ্যোতি বসু :** এটা তো প্রশ্ন হল না। কোনও কারখানায় ১০ জন বসিয়ে দিতে পারেন কিম্বা ১০ হাজার বসিয়ে দিতে পারেন, কি হবে না হবে সেটা আগে থেকে কি করে বলব। যদি প্যাকেজ দেন তখন ইউনিয়নের সঙ্গে বসে কথাবার্তা বলতে হবে, ইউনিয়ন যদি থাকে তবেই হবে, তা না হলে হবে না। সৌভাগ্যবশত, আপনাদের ইউনিয়ন এবং আমাদের ইউনিয়ন যে সমস্ত আছে কয়েকটি ক্ষেত্রে—না খেতে পেলে কি করবেন প্র্যাকটিকাল দিক থেকে দেখার জন্য এইভাবে মানতে হয়েছে। যাদের বসিয়ে দেওয়া হবে এইরকমভাবে যারা ক্ষতিগ্রস্থ হবেন তাঁদের ক্ষতিপূরণ দেওয়া হবে। এটা তো সাধারণ নীতির কথা জিজ্ঞাসা করছেন, স্পেসিফিক কিছু বললেন না।

### নলহাটি সাব-স্টেশন স্থাপন

***৫৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৮০।) **শ্রী সাত্বিককুমার রায় :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার নলহাটিতে পাওয়ার সাব-স্টেশন স্থাপন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, উক্ত প্রকল্পের কাজ কবে নাগাত শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত** (ক) হ্যাঁ, বীরভূম জেলার নলহাটিতে একটি ৩৩।১১ কেভি সাব-স্টেশন স্থাপন করার পরিকল্পনা সরকারের আছে।

(খ) উক্ত সাব-স্টেশন স্থাপনের জন্য প্রয়োজনীয় জমি পাওয়া গেলেই কাজ আরম্ভ করা যাবে বলে আশা করা যায়।

**শ্রী সাত্বিক কুমার রায় :** আপনি বললেন, জমি পাওয়া গেলে সাব-স্টেশন আরম্ভ করা হবে। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, উক্ত ব্যাপারে জমি অধিগ্রহণের জন্য যে প্রস্তাব দেওয়া হয়েছিল জমির মালিক সেই জমির জন্য হাইকোর্টে কোনও কেস করেছে কিনা।

[2-50 – 3-00 P.M.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এ খবর আমার কাছে নেই। কোন জমিটা নেওয়া হবে সেটা নির্দিষ্ট করা হয়েছে এবং সেটা অধিগ্রহণ করার জন্য যে সমস্ত কাজ করা দরকার সেই কাজ করা হয়েছে।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে কথা বললেন, ওখানে যদি সাব-স্টেশনটি তৈরি হয় তাহলে এ' এলাকায় কি বিদ্যুৎ লোডশেডিং না হওয়ার সম্ভাবনা বেশি হবে না কি হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** সাব-স্টেশনের সঙ্গে তো লোডশেডিংয়ের কোনও সম্পর্ক নেই। ঠিক মানে যাতে বিদ্যুৎ পাওয়া যায় যতটা ভোলটেজ দরকার ততটা যদি পাওয়া যায় সেদিক থেকেই সাব-স্টেশনের প্রয়োজনীয়তা আছে।

## ল্যাব্ টু ল্যান্ড প্রকল্প

*৫৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাধারণ মানুষ তথা গ্রামের পিছিয়ে পড়া মানুষের স্বার্থে/উপকারে রসায়নাগার/গবেষণাগারকে (ল্যাব টু ল্যান্ড) কাজে লাগাবার কোনও উদ্যোগ কি সরকার গ্রহণ করেছেন ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কিভাবে, কোন পদ্ধতি/ব্যবস্থাপনায় সরকার তা রূপায়িত করতে চাইছেন?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) হ্যাঁ।

(খ) গবেষণাগার থেকে লব্ধ বিজ্ঞান প্রযুক্তির বিভিন্ন সুফল সাধারণ মানুষের কাজে লাগানোর উদ্দেশ্যে রাজ্য সরকার যেসব পরিকল্পনা হাতে নিয়েছেন সেগুলি হ'ল :-

১। জেলা পরিষদের সহায়তায় বিভিন্ন গ্রামে গঞ্জে প্রযুক্তির প্রদর্শন করা ও নুতন প্রযুক্তি ব্যবহারের ক্ষেত্রে মানুষের সচেতনতা বৃদ্ধি করা।

২। ভারত সরকারের কেন্দ্রীয় বিজ্ঞান সংস্থাগুলির যৌথ সহযোগিতায় নির্দ্দিষ্ট প্রযুক্তির উদ্ভাবন ও রাজ্যে তার ব্যবহার।

৩। স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলির মাধ্যমে "বিজ্ঞান গ্রাম" গড়ে তোলা। উদ্দেশ্য—গ্রামের সম্পদকে যথাযথ প্রযুক্তির সাহায্যে গ্রামীণ উন্নয়নে ব্যবহার করা।

৪। বিভিন্ন বিশ্ববিদ্যালয় এবং বিশেষজ্ঞ সংস্থার মাধ্যমে দীর্ঘকালীন অথচ প্রাকৃতিক ভারসাম্য নষ্ট হয় না এমন গ্রামীণ উন্নয়নে পরিকল্পনা রচনা করা ও তার বাস্তবায়ন।

৫। ১৯৯০-৯১ সালে "ল্যাব্ টু ল্যান্ড" প্রকল্প এবং মানব সম্পদ উন্নয়ন কর্মসূচিতে বিজ্ঞান ও প্রযুক্তি দপ্তরের বার্ষিক ব্যয়-বরাদ্দ মোট ২৯ লক্ষ টাকা রাখা হয়েছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বললেন সায়েন্স ভিলেজ বিজ্ঞান গ্রাম গড়ে তোলা হবে ল্যাব টু ল্যান্ড এই কর্মসূচির মাধ্যমে। সায়েন্স ভিলেজ যে গড়ে তুলবেন, সেই সায়েন্স ভিলেজে কি কি কাজ করা হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা নির্ভর করে যেখানে কাজটা হচ্ছে বা এইরকম একটা প্রদর্শনী হচ্ছে সেটা এক এক জায়গায়, এক এক রকম, কোন জেলায় বা কোন অঞ্চলে প্রয়োজন বা সম্ভাবনা আছে সেটা বলা যায়। জেনারেল কথা আমি বলতে পারি না। সব জায়গায় একই রকম প্রযুক্তির বিষয় রাখা হয়।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ঠিকই বলেছেন, এই ল্যাব টু ল্যান্ড যেটা গুরুত্বপূর্ণ সেটা খুঁজে বার করা কোথায় কোন প্রযুক্তি কাজে লাগবে প্রত্যেক এলাকার জন্য খুঁজে বার করা পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় যাতে যোগ্য প্রযুক্তি আমরা বার করতে পারি, সেখানে অ্যাপ্রোপ্রিয়েট হবে তার জন্য গবেষণা, ওয়ার্কশপ প্রত্যেক জেলায় করা যাবে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমাদের যে সায়েন্স অ্যান্ড টেকনোলজি বিভাগ আছে তাঁরাই এটা করে থাকেন। বিভিন্ন জেলায় আলাদা করে কোনও সংস্থা নেই।

**Mr. Speaker :** Dr. Bhunia, Please put your question.

(নয়েজ অ্যান্ড ইন্টারপশন)

All the members have the habit of going here and there and talk to each other. So, what is the harm ? Please sit down.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ল্যাব্ টু ল্যান্ড পরিকল্পনায় বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের পক্ষ থেকে অলটারনেটিভ এনার্জি রিসোর্স হিসাবে সোলার এনার্জিকে, যেহেতু পশ্চিমবঙ্গে সোলার এনার্জির ব্যবহার খুব কম, গ্রামে গ্রামে ব্যবহার করবার কোনও পরিকল্পনার কথা আপনার দপ্তর ভাবছেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** সায়েন্স অ্যান্ড টেকনোলজি বিভাগ এটা নিয়ে একটা পরিকল্পনা করেছেন। তাঁরা এই নিয়ে গবেষণা করেছেন। প্রাইভেট ক্ষেত্রেও এইরকম গবেষণা হচ্ছে। তাঁরা বলছেন যে, বিদেশে কোথাও কোথাও নাকি এইরকম ব্যবহার হচ্ছে এবং এখানেও সেটা করা যাবে। আমরা আলোচনা করে কি করা যায় সেটা ঠিক করছি। কারণ বর্তমানে এর প্রয়োজন খুবই আছে।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী দয়া করে জানাবেন কি, ল্যাব্ টু প্রকল্পের কথা বলতে গিয়ে বলছিলেন যে, এখানে এরজন্য ২৯ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এই প্রকল্পের মাধ্যমে গোবর গ্যাস প্ল্যান্টের কোনও পরিকল্পনা আছে কিনা যার মাধ্যমে বিদ্যুৎ উৎপাদন হতে পারে?

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় সদস্য জানেন না যে, এই গোবর গ্যাস প্ল্যান্ট আজকের

ব্যাপার নয়, ৩০ বছর ধরে এটা চলছে এবং কেন্দ্রীয় সরকার সাবসিডি দেন তাতে আপনি কিছু জানেন না, যেন নতুন কথা বলছেন।

**বেলিয়াতোড় যামিনী রায় কলেজ**

***৫৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১০১০।) **শ্রী পার্থ দেঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেলিয়াতোড় যামিনী রায় কলেজে অশিক্ষক কর্মচারী নিয়োগে নিয়ম বহির্ভুত কাজের কোনও অভিযোগ রাজ্য শিক্ষা দপ্তর পেয়েছেন কি না; এবং

(খ) পেয়ে থাকলে সে বিষয়ে কী পদক্ষেপ নেওয়া হয়েছে?

**শ্রী জ্যোতি বসুঃ**

(ক) না

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী অমিয় পাত্রঃ** এই বেলিয়াতোড় যামিনী রায় কলেজে নন্-টিচিং স্টাফ নিয়োগের প্রশ্নে একটি ঘটনা ঘটেছে। সেখানে গভর্নিং বডির মিটিং-এর সময় একদল লোক গভর্নিং বডির মেম্বারদের ঘেরাও করে এবং গভর্নমেন্ট নমিনি এবং ইউনিভার্সিটি নমিনি মিলিয়ে সাতজনের কাছ থেকে তারা পদত্যাগপত্র লিখিয়ে নেয়। অবশ্যই তারা কংগ্রেসের লোক। থানাতেও তাদের নামে এফ.আই.আর. হয়েছে। এইরকম ঘটনা আপনার জানা আছে কিনা?

**শ্রী জ্যোতি বসুঃ** মাননীয় সদস্য যা বললেন সেটা হতে পারে। এসব বুঝে পার্থ দে'র কাছ থেকে খবর নিয়েছি, কিন্তু এইরকম কোনও অভিযোগ আমাদের দপ্তরে এসে পৌঁছায়নি।

**শ্রী অমিয় পাত্রঃ** এই প্রসঙ্গে আর একটি খবর জানাচ্ছি যে, খাতরা আদিবাসী মহা বিদ্যালয়েও অনুরূপ ঘটনা ঘটেছে। তাঁরাও আপনার দপ্তরে চিঠি পাঠিয়েছে। আপনি সেই চিঠি পেয়েছেন কিনা?

**শ্রী জ্যোতি বসুঃ** পাঠিয়ে দেবেন, আমরা দেখব।

## Starred Questions

(to which written answers were laid on the Table)

**পুরুলিয়া জেলায় বৈদ্যুতিক সাব-স্টেশন**

***৫৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬১২।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ও শ্রী গোবিন্দ বাউরীঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় মোট কতগুলি বৈদ্যুতিক সাব-স্টেশন আছে;

(খ) উক্ত সাব-স্টেশনগুলি কোথায় কোথায় অবস্থিত; এবং

(গ) ঐ জেলায় নতুন কোনও সাব-স্টেশন স্থাপন করার পরিকল্পনা সরকারের আছে কিনা?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমানে পুরুলিয়া জেলায় ১০টি ৩৩।১১ কে. ভি সাব-স্টেশন আছে।

(খ) উক্ত সাব-স্টেশনগুলি অবস্থান নিয়ে দেওয়া হইল :-

| ক্রমিক | সাব-স্টেশনের নাম | থানা |
|---|---|---|
| ১। | পাচ | পাচ |
| ২। | ভোজুড়ি | পারা |
| ৩। | হুরা | হুরা |
| ৪। | রঘুনাথপুর | রঘুনাথপুর |
| ৫। | ঝালদা | ঝালদা |
| ৬। | বলরামপুর | বলরামপুর |
| ৭। | বোঙ্গাবাড়ী | পুরুলিয়া মফস্বল |
| ৮। | বাগমুন্ডি | বাগমুন্ডি |
| ৯। | থানাড়ী | পারা |
| ১০। | তম্‌না | পুরুলিয়া মফস্বর |

(গ) হ্যাঁ, ঐ জেলায় আরও ৮টি ৩০।১১ কেভি সাব-স্টেশন স্থাপন করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

## সরকারি প্রকল্পে পিয়ারলেসের অর্থ বিনিয়োগ

*৫৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০৫।) **শ্রী সুমন্তকুমার হীরা :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গের কোনও বৃহৎ প্রোজেক্টে পিয়ারলেস কোম্পানির অর্থ বিনিয়োগের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

পশ্চিমবঙ্গ সরকারের সংস্থা ওয়েবেল পরিকল্পিত একটি প্রোজেক্টে পিয়ারলেস কোম্পানির অর্থ বিনিয়োগ করা সম্পর্কে আলোচনা চলছে। এই বিষয়ে শিল্প ও বাণিজ্য বিভাগে বিবেচনার জন্য নিয়মমাফিক কোনও প্রস্তাব আসে নি।

### ঝাড়গ্রামে বিদ্যুৎবিহীন এলাকা

*৫৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩০।) **শ্রী অবনীভূষণ সৎপথি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ঝাড়গ্রাম মহকুমার কোন কোন পঞ্চায়েত সমিতি এলাকায় বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা নেই ;

(খ) উক্ত এলাকাগুলিতে বিদ্যুৎ সরবরাহ না করার কারণ কি; এবং

(গ) উক্ত এলাকাগুলিতে বিদ্যুৎ সরবরাহ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে নয়াগ্রাম এবং গোপিবল্লভপুর ঐ নং পঞ্চায়েত সমিতি এলাকায় বিদ্যুৎ সরবরাহের কোনও ব্যবস্থা নেই।

(খ) গোপিবল্লভপুর ব্লক—১-এর অন্তর্গত কিছু মৌজায় বৈদ্যুতিকরণের কাজ চলছে এবং খুব শীঘ্রই ঐ সমস্ত অঞ্চল বৈদ্যুতিকরণ করা সম্ভব হবে বলে আশা করা যায়। তবে নয়া গ্রাম পঞ্চায়েত এলাকায়, ওড়িষ্যা থেকে বিদ্যুৎ না পাওয়ার জন্য ঐ সব অঞ্চল বৈদ্যুতিকরণ সম্ভব হয়নি।

(গ) হ্যাঁ, তবে এটি ওড়িষ্যা থেকে বিদ্যুৎ পাওয়ার উপর নির্ভরশীল।

### বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়

*৫৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯২।) **শ্রী সূর্য চক্রবর্তী ও শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় স্থাপনে ৩১এ মার্চ, ১৯৯০ তারিখ পর্যন্ত (১) রাজ্য সরকার কত পরিমাণ অর্থ ব্যয় করেছেন এবং (২) মোট কত পরিমাণ অর্থ ইউ জি সি গ্রান্ট হিসাবে পাওয়া গেছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১) ৬,৭০,২৯,৬৬০ টাকা (ছয় কোটি সত্তর লক্ষ উনত্রিশ হাজার ছয়শ' যাট টাকা)।

২) ১০ (দশ) লক্ষ টাকা।

### ঝিলিমিলি/অম্বিকানগরে কল সেন্টার

*৫৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৯।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার ঝিলিমিলি ও অম্বিকানগরে কল সেন্টার স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হ'লে, উক্ত প্রকল্পের কাজ কবে নাগাত শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### সাম্প্রদায়িক দাঙ্গা

***৫৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৬।) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৯-র ১লা জানুয়ারি থেকে ১৯৯০ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত রাজ্যে মোট কতগুলি সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছে ;

(খ) ঐ দাঙ্গায় (১) মোট কতজনের মৃত্যু ঘটেছে ও (২) কতজন আহত হয়েছেন; এবং

(গ) দাঙ্গায় ক্ষতিগ্রস্তদের ক্ষতিপূরণ দেওয়ার ব্যাপারে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই সময়ের মধ্যে পশ্চিমবঙ্গে কোনও সাম্প্রদায়িক দাঙ্গা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### মুর্শিদাবাদে পাট শিল্প স্থাপন

***৫৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৩২।) **শ্রী আতাহার রহমান ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় পাট শিল্প গড়ে তোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) থাকলে, ঐ পরিকল্পনাটির রূপরেখা কিরূপ; এবং

(গ) কবে নাগাত ঐ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরাসরি পাট শিল্প নয়, তবে পাটজাত শিল্প গড়ে তোলার বে-সরকারি প্রয়াসকে উৎসাহিত করা হচ্ছে।

(খ) ও (গ) মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা অঞ্চলে বে-সরকারী উদ্যোগে একটি পাটভিত্তিক কার্পেট ও অন্যান্য ব্যবহারযোগ্য সামগ্রী শিল্পের সম্ভাবনা রয়েছে। আশা করা যাচ্ছে যে শীঘ্রই এটা বাস্তব রূপ নেবে।

### নয়াগ্রাম ব্লকে বিদ্যুৎ সরবরাহ

***৫৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩২০।) **শ্রী অনন্ত সরেন ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহ ক'রে জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নয়াগ্রাম ব্লকে বিদ্যুৎ সরবরাহ করার জন্য সরকার কোনও পদক্ষেপ গ্রহণ করেছেন কিনা;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত কাজটি কবে নাগাত সম্পন্ন হবে বলে আশা করা যায়;

(গ) উক্ত প্রকল্পের জন্য আনুমানিক ব্যয়ের পরিমাণ কত; এবং

(ঘ) উক্ত প্রকল্পের ব্যাপারে ওড়িষ্যা সরকারের সঙ্গে পশ্চিমবঙ্গ সরকারের কোনও আলোচনা হয়েছে কিনা?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৭৯ সালের ফেব্রুয়ারি মাসে কাজ শেষ হয়েছিল।

(গ) ৭.৮০ লক্ষ টাকা।

(ঘ) ওড়িষ্যা সরকারের কাছ থেকে বিদ্যুৎ পাওয়ার আপাতত কোনও সম্ভাবনা নেই।

### দামোদর সিমেন্ট কারখানা

***৫৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬১৯।) **শ্রী গোবিন্দ বাউরী ঃ** বিগত অধিবেশনের ১৮ই জানুয়ারি, ১৯৯০ তারিখে প্রদত্ত তারকিত প্রশ্ন নং *১ (অনুমোদিত প্রশ্ন নং *১)-এর উত্তর উল্লেখপূর্বক শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় দামোদর সিমেন্ট কারখানার কাজ বর্তমানে কি পর্যায়ে আছে;

(খ) ২৮-২-১৯৯০ তারিখ পর্যন্ত উক্ত প্রকল্পে মোট কত জন (১) স্থায়ী ও (২) অস্থায়ী লোক নিয়োগ করা হয়েছে; এবং

(গ) তন্মধ্যে তফসিলি ও আদিবাসী শ্রেণীর শ্রমিকের সংখ্যা কত?

**শিল্প বানিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১২ই নভেম্বর ১৯৮৯ থেকে পরীক্ষামূলক উৎপাদন শুরু হয়েছে। উৎপাদন এখনও চলছে।

(খ) (১) ও (২)—

স্থায়ী - ১২৭ জন।

অস্থায়ী - ৩৩ জন।

সিমেন্ট কর্পোরেশন থেকে ডেপুটেশনে - ১০ জন।

(গ) তফসিলি ও আদিবাসী শ্রমিকের সংখ্যা—স্থায়ী পদে যথাক্রমে ২৭ ও ৫ এবং অস্থায়ী পদে ৬ ও ১৩ এবং ডেপুটেশনে কর্মরতদের মধ্যে ১ জন তফসিলি।

## উলুবেড়িয়া এলাকায় বিদ্যুৎ সরবরাহ

***৫৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫৫।) **শ্রী রাজকুমার মন্ডল :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি?

(ক) হাওড়া জেলার অন্তর্গত উলুবেড়িয়া ২নং ব্লকের করাতবেড়িয়া মৌজায় চুরি যাওয়া বিদ্যুতের তার (ওয়্যার) পুনঃসংযোগের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ;

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ আছে।

(খ) ১৯৯১ সালের মার্চ মাসের মধ্যে হবে বলে আশা করা যায়।

## কল্যাণীতে শিল্প স্থাপন

***৫৭০।** (অনুমোদিত প্রশ্ন নং *১০২৮।) **শ্রী সুভাষ বসু :** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহ ক'রে জানাবেন কি—

(ক) নদীয়া জেলায় কল্যাণীতে কোন কোন শিল্প গড়ে ওঠার জন্য ইনফ্রাস্ট্রাকচার আছে ; এবং

(খ) ঐ এলাকায় কোন কোন নতুন শিল্প গড়ে উঠেছে বা উঠছে ?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) প্রথম পর্যায় স্থাপিত কল্যাণী শিল্প বিকাশ কেন্দ্রে ইঞ্জিনিয়ারিং কেমিক্যাল, ইলেকট্রনিক্স ও অন্যান্য শিল্প স্থাপনের জন্য পরিকাঠামো আছে। বর্তমানে দ্বিতীয় পর্যায়ে আরও একটি কেন্দ্র প্রায় ৮৮ একর জমিতে গড়ে তোলা হচ্ছে, এখানেও রাস্তা, পয়ঃপ্রণালী, জল ও বিদ্যুৎ সরবরাহ ইত্যাদি পরিকাঠামো তৈরি হচ্ছে।

(খ) কল্যাণী শিল্প বিকাশ কেন্দ্রে ৪০টি শিল্প গড়ে উঠেছে বা গড়ার কাজ চলছে।

## মালীপাঁচঘড়ায় বিষ বাষ্পের আক্রমণ

***৫৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৯৩।) **শ্রী অশোক ঘোষ :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হাওড়া জেলার মালীপাঁচঘড়া থানার অধীনে জে এন মুখার্জি রোডের বস্তিতে সেপ্টেম্বর, ১৯৮৯ বিষ বাষ্পে আক্রান্ত হয়ে বেশ কিছু লোক অসুস্থ অবস্থায় বিভিন্ন হাসপাতালে ভর্তি হন; এবং

(খ) সত্য হলে,—

(১) মোট কতজন ব্যক্তি হাসপাতালে ভর্তি হন ;

(২) ঐ থানায় কোনও গ্যাস সিলিন্ডার বাজেয়াপ্ত করা হয়েছিল কিনা; ও

(৩) এ বিষয়ে স্থানীয় পুলিশ কর্তৃপক্ষ কি কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ৫২ জন।

(২) হ্যাঁ।

(৩) এ বিষয়ে মালীপাঁচঘড়া থানায় একটি কেস রুজু করা হয়েছে। এফ.আই.আর-এর অভিযুক্ত দু'জনকে গ্রেপ্তার করা হয়েছে এবং একজন আদালতে আত্মসমর্পণ করেছে। ফরেনসিক বিশেষজ্ঞের মতামত চাওয়া হয়েছে।

### টম্যাটোভিত্তিক পানীয় নির্মাণ

***৫৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৩।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ ক'রে জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে টম্যাটোভিত্তিক নরম পানীয় নির্মাণের কারখানার সম্ভাবনার ব্যাপারে রাজ্য সরকার কোনও পদক্ষেপ নিয়েছেন কি ; এবং

(খ) এই বিষয়ে পেপ্‌সিকোলা বা অন্য কোনও প্রতিষ্ঠানের কাছ থেকে কোনও প্রস্তাব সরকার পেয়েছেন কিনা?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগমের সহায়তায় জলপাইগুড়িতে "প্রসেস্‌ড ফ্রুটস্‌ অ্যান্ড ভেজিটেবলস্‌" উৎপন্ন করার জন্য একটি কারখানা স্থাপিত হয়েছে। কেবলমাত্র টম্যাটোভিত্তিক নরম পানীয় প্রস্তুতের জন্য কোনও কারখানা স্থাপনের প্রস্তাব বা পরিকল্পনা শিল্প ও বাণিজ্য বিভাগের নাই।

(খ) না, শিল্প ও বাণিজ্য দপ্তরের এরকম কোনও প্রস্তাব আসেনি।

### লালবাগে ডিগ্রি কলেজ স্থাপন

***৫৭৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৯।) **শ্রী মান্নান হোসেন ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় লালবাগে একটি ডিগ্রি কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) লালবাগে ডিগ্রি কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের নেই ;

(খ) প্রশ্ন ওঠে না।

### কল্যাণীতে সরকারি অফিস-গৃহ নির্মাণ

***৫৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০২২।) **শ্রীসুভাষ বসু ঃ** আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, নদীয়া জেলার কল্যাণীতে এস ডি ও, এস ডি পি ও এবং আদালতের গৃহ নির্মাণের ব্যবস্থা করা হচ্ছে ;

(খ) সত্য হলে, ঐ বাবদ ইতিমধ্যে প্রয়োজনীয় জমি অধিগ্রহণ করা হয়েছে কিনা ; এবং

(গ) এর জন্য কত পরিমাণ অর্থ ধার্য করা হয়েছে ?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কল্যাণীতে এস.ডি.ও.-র প্রশাসনিক ভবন নির্মাণের ব্যবস্থা করা হচ্ছে। এস.ডি.পি.ও-র গৃহ নির্মাণের আপাতত কোনও পরিকল্পনা নাই। আদালত গৃহ নির্মাণের জন্য প্রয়োজনীয় জমি-সংগ্রহ করার কাজ চলছে।

(খ) এস.ডি.ও-র প্রশাসনিক ভবন সরকারি জমিতেই নির্মিত হবে। অতএব ঐ বাবদ জমি অধিগ্রহণের কোনও প্রয়োজন নাই।

(গ) প্রশ্ন ওঠে না।

### বধূ হত্যা

***৫৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৯১।) **শ্রী অমিয় পাত্র ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চলতি বছরের ২৮-২-১৯৯০ তারিখ পর্যন্ত রাজ্যে মোট কতগুলি বধূ হত্যার ঘটনা ঘটেছে ; এবং

(খ) ঐ সময়কালে নির্যাতনের ফলে বধূ-আত্মহত্যার সংখ্যা কতগুলি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫১টি।

(খ) ১০১টি।

### বেনফেডে আই এ এস অফিসারের নিয়োগ

***৫৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৪।) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও

প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেনফেড সংস্থায় মোট কতজন আই এ এস অফিসার আছেন ;

(খ) এঁদের মধ্যে কে কতদিন যাবৎ এই প্রতিষ্ঠানে আছেন ; এবং

(গ) সাধারণভাবে একজন আই এ এস অফিসার কতদিন একই পদে থাকতে পারেন?

**স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বেনফেড সংস্থায় একজনই আই.এ.এস. অফিসার আছেন।

(খ) তিনি ২০।১।৮৩ থেকে এই সংস্থায় ঐ পদে আছেন।

(গ) এই বিষয়ে ধরা বাঁধা কোনও নিয়ম নেই।

### গোল আলুভিত্তিক শিল্প স্থাপন

*৫৮২। (অনুমোদিত প্রশ্ন নং *২১৭।) **শ্রী সুমন্তকুমার হীরা :** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহ ক'রে জানাবেন কি, পশ্চিমবঙ্গে উৎপন্ন গোল আলুভিত্তিক কোনও শিল্পস্থাপনের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

পশ্চিমবঙ্গে ইতিমধ্যেই বে-সরকারি ক্ষেত্রে দুটি সংস্থা স্থাপিত হয়েছে। এছাড়া শিল্প ও বাণিজ্য দপ্তরে এই প্রকার আর কোনও পরিকল্পনা বা প্রস্তাব নাই।

### Report of the Business Advisory Committee

**Mr. Speaker:** I present the 59th Report of the Business Advisory Committee which is as follows:

Saturday, 12-05-1990 (9 AM)

(i) Demand No. 51.. Fisheries Department—1 hour.

(ii) The Assansol Municipal Corporation Bill, 1989 as reported by the Select Committee (Consideration and Passing)—1 hour.

(iii) The Siliguri Municipal Corporation Bill, 1989 as reported by the Select Committee (Consideration and passing)—1 hour.

(iv) The Chandarnagar Municipal Corporation Bill, 1989 as reported by the Select Committee (consideration and Passing)—1 hour.

(2 P.M.) (i) The West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1990 (Introduction, Consideration and passing)—2 hours.

(ii) The West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1990 (Introduction, Consideration and passing)—½ hour.

(iii) The Indian Stamp (West Bengal Amendment) Bill, 1990 (Introduction, Consideration and Passing)—1 hour.

There will be no Mention Case on the day.

Now, I request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the 59th Report of the Business Advisory Committee as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

[3-00 - 3-10 P.M.]

## Adjournment Motion

**Mr. Speaker :** Todlay I have received two notices of Adjournment Motion. The first is from Shri Sudip Bandyopadhyay on the subject of proclamation of ESMA by the Government of India on essential services and the second is from Shri Ambica Banerjee on the subject of alleged misbehaviour by a rail-police at Howrah General Hospital on 9.5.90.

The motion of Shri Bandyopadhyay relates to a matter which is not primarily the concern of the State Government. I do not, therefore, accept the notice.

As for the second motion, the Member may call the attention of the concerned Minister through Calling Attention, Mention etc. I, therefore, withhold my consent to the notice. The Member may, however, read out the text of his motion as amended.

**Shri Ambica Banerjee :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely on 9.5.90 a railway constable misbehaved with the staff and patients and created much confusion in the Howrah General Hospital that the patients had to go on hunger strike to ventilate their grievance. The involved constable should be brought to book and punished if proved guilty.

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 3 notices of Calling Attention, namely :

1. Alleged murder of five persons and deterioration of law and order in Darjeeling district. : Shri Ambica Banerjee
2. Reported communal agitation in Calcutta on 7.5.90 : Shri Sumanta Kumar Hira, Shri Kripa Sindhu Saha, Shri Jayanta Kumar Biswas, and, Shri Kamakhya Ghosh

3. Alleged incident of taking bribe from the student by the Head of the Deptt. of Education, Calcutta University to first class : Dr. Manas Bhunia

I have selected the notice of Shri Sumanta Kumar Hira, Shri Kripa Sindhu Saha, Shri Jayanta Kumar Biswas and Shri Kamakhya Ghosh on the subject of Reported communal agitation in Calcutta on 7.5.90.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quyion Molla :** on 11th May, 1990

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Land and Land Reforms Department will make a statement on the subject of unnecessary delay in effecting the decision of the Government to mark the border of the districts of Burdwan and Bankura.

(Attention called by Shri Bansa Gopal Choudhury on the 30th April, 1990)

**Shri Abdul Quyiom Molla :** With your permission, Sir, on 14th May, 1990.

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of reported lathi charge and firing by the police on the cultural function at Shyampur, Howrah.

(Attention called by Shri Ambica Banerjee, Shri Sudip Bandyopadhyay, Shri Satya Pada Bhattacharyya and Shri Shish Mohammad on the 3rd May, 1990)

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir,

I rise to make this statement in response to the Calling Attention Notices from Sarbashree Ambica Banerjee, Sudip Bandyopadhyay, Satyapada Bhattacharya and Shri Shish Mohammad regarding the police action including firing at Narikelbarh, Shyampur PS, Howrah, on 1.5.90, while a cultural function was being held there.

Agragami Club of Narikelbarh, P.S. Shyampur, took permission from the SDO, Uluberia to hold a cultural function styled as Satabdi Night at Shyampur School ground on 1.5.90. Noted artists, like Miss Satabdi Roy, Smt. Banashree Sengupta and Shri Pintu Bhattacharya, were to participate

in the function. The organisers sold tickets of Rs.8/- and Rs.6/- denominations. About 5,000 spectators were estimated to attend the function.

Adequate police arrangements were made to maintain law and order on this occasion. The function started at 21.15 hrs and went on till 23.00 hrs. with performances from Junior artists. Till that time, none of the noted artists had turned up. The crowd ultimately, became restless and turned violent at around 23.00 hrs. by damaging and ransacking the pandal. Police tried to pacify the irate crowd but in vain. Gradually the crowd became more violent and even a lathi charge did not have any positive effect. The mob set the pandal on fire and hurled brickbats at the police. 18 policemen and 2 members of the public were injured due to brickbatting. Police then had to fire 23 rounds to disperse the crowd. No one was injured in the firing and the situation was brought under control.

A case was registered over the incident and 24 arrests made on the spot. A separate case was registered against the organisers but none could be arrested so far as they are absconding. The district police are making special affarts to apprehend them.

The whole matter is also being separately enquired into in detail by a two-man Committee consisting of ADM, Howrah and Additional S.P. Howrah.

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Home (Police) Department to make a statement on the subject of alleged snatching of rupees one lakh from a businessman by a Sergeant of Calcutta Police.

(Attention called by Shri Gobinda Chandra Naskar on the 7th May, 1990)

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I rise to make this statement in response to the Calling Attention notice from Shri Gobinda Chandra Naskar, regarding the incident of snatching of rupees one lakh from a businessman and the involvement of some officials of Calcutta Police in the same.

Kirti Jha of 17, Tara Chand Dutta Street complained to Jorasanko Police that on 6.4.90 two persons including a police officer came to his residence and demanded Rs.50,000 for his alleged involvement in smuggling of VCRs etc. They took away 2 VCRs, a sum of Rs.17,000/- and some gold ornaments with instructions to pay Rs.35,000 the next day when the ornaments would be returned. Kirti Jha paid Rs.20,000 on the next day but the ornaments were not returned to him.

Based on the complaint of Kirti Jha a case was registered and inves-

tigation taken up by the Detective Department. One Gopal Jaiswal was arrested and Rs.17,000 in cash, 2 VCRs and ornaments worth Rs.25,000 recovered from him. On the basis of the statement of Gopal Jaiswal, Sergeant Arumoy Saha of Wireless Branch of Calcutta Police was arrested on 4.5.90. Sergeant Saha is in Jail custody till 105.90.

Preliminary enquiry also indicates the complicity of Sergeant Joydev Purkait, Sergeant Bipul Dey and Police driver Avijit Chakraborty, all Wireless Branch of Calcutta Police.

Departmental action has been initiated against the said police officials and Arumoy Saha alongwith three others have been placed under suspension for their suspected involvement in the crime. Further investigation in the case is proceeding to bring the culprits to book.

## LAYING OF REPORT

### Presentation of the Tenth Report of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes, 1989-90

**Shri Upen Kisku :** Sir, I beg to present the Tenth Report of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes 1989-90 on maintenance of the reservation quota for Scheduled Castes and the Scheduled Tribes.

### The Annual Reports and Comments of the Auditor General of India on the working and affairs of the West Bengal Agro-Textile Corporation Ltd, for the years 1984-85, 1985-86 and 1986-87.

**Shri Jyoti Basu :** Sir, I beg to lay the Annual Reports and Comments of the Auditor General of India on the working and affairs of the West Bengal Agro-Textile Corporation Ltd. for the years 1984-85, 1985-86 and 1986-87.

### The Annual Report which incorporates the Audit, Report and Comments of the Comptroller and Auditor General of India on the working and affairs of Britannia Engineering Products and Services Ltd. for the year 1986-87.

**Shri Jyoti Basu :** Sir, I beg to lay the Annual Report which incorporates the Audit Reports and Comments of the Comptroller and Auditor General of India on the working and affairs of Britannia Engineering Products and Services Ltd. for the year 1986-87.

**Mr. Speaker :** Now, zero hour.

## ZERO HOUR

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি খবরের কাগজে দেখলাম ভারবর্ষের প্রাক্তন প্রধানমন্ত্রী এবং কংগ্রেসের সর্বভারতীয় নেতা রাজীব গান্ধীর নেতৃত্বে আজ দেশব্যাপী ১২ ঘন্টার অনশন পালন করছেন। আমার কাছে এই ধরনের অনশন প্রতারণা বলে মনে হচ্ছে। বিগত ৪০ বছরে ধরে ভারতবর্ষের জনসাধারণকে প্রতারণা করে এসেছে। আজকে সামগ্রিক জনরোষ কংগ্রেসের বিরুদ্ধে চলছে। এর থেকে বাঁচার জন্যে নানা ধরনের প্রচেষ্টা কংগ্রেস চালাচ্ছে। তাঁরা একদিকে সম্প্রীতির কথা বলছেন অপরদিকে টি এন ভি, টি ইউ জে এবং মুসলীম লীগের কাছে আত্মসমর্পণ করেছেন এবং সি পি এম বামপন্থী দলের সমালোচনা করছেন। তাদের এই আন্দোলনকে কেউ বিশ্বাস করতে পারেন না এবং বিশেষ করে আমরা অন্তত মনে করিনা। তাঁরা একদিকে সম্প্রীতির কথা বলছেন অপরদিকে সাম্প্রদায়িক শক্তি, বিচ্ছিন্নতাবাদী শক্তিতে ব্যবহার করে চলছেন।

[3-10 – 3-20 P.M.]

তা সত্ত্বেও কংগ্রেসের মনে রাখা দরকার। আগামী ২৪শে মে বামপন্থীরা সারা ভারবর্ষে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে কনভেনশন করছে। এখানে আপনারা দেখছেন, আনন্দমার্গীদের সঙ্গে তাঁরা আঁতাত করছে। আমাদের সব নেতাদের খুন করবার পরিকল্পনা করছেন। আর অসাম্প্রদায়িক এটা প্রমাণ করবার জন্য তাঁরা অদ্ভুত প্রতারণার আশ্রয় গ্রহণ করেছে। কংগ্রেস কখনও রাজনীতির উর্ধ্বে আজকে, বিচ্ছিন্নতাবাদ ও সাম্প্রদায়িকতাকে ব্যবহার করেনি, সাম্প্রদায়িক এবং বিচ্ছিন্নতাবাদকে উস্কানি দিয়েছে। স্যার, আজকে সারা ভারতবর্ষে আগুন জ্বলছে। এবং কংগ্রেস আজকে সারা ভারতবর্ষে জনরোষের মুখে। যেটা আমি বলতে চাই, সারাদেশে আজকে হিংসাত্মক কার্যকলাপ চলছে। আজকে বিচ্ছিন্নতাবাদ, সাম্প্রদায়িক, মৌলবাদের বিরুদ্ধে সংগ্রাম করতে গেলে সমগ্র ভারতবর্ষের জাতীয়তাবাদী গণতান্ত্রিক ধর্মনিরপেক্ষ শক্তিকে ঐক্যবদ্ধ করে সংগ্রাম করতে হবে। এমন কি, কংগ্রেস দলকে সাম্প্রদায়িক বলছি না ঠিকই, কিন্তু তাঁরা সাম্প্রদায়িকতাকে রাজনীতির উর্ধ্বে স্থান দিতে পারেননি। জাতীয় ঐক্য এবং সংহতি বিনষ্টের জন্য দায়ী আজকে কংগ্রেস দল। আজকে ভারতবর্ষের যে অনৈক্য, যে বিপদ দেখা দিয়েছে তার জন্য মূল দায়ী হচ্ছে ৪০ বছরের কংগ্রেসি রাজনীতি। রাজনীতির নাম করে ভারবর্ষের মানুষকে বা মানুষের মনকে তাঁরা অন্য দিকে নিয়ে যাবার চেষ্টা করছেন। কংগ্রেস আজকে জনরোষের মুখে। তাঁরা জনগণ থেকে বিচ্ছিন্ন। তাঁরা ক্ষমতা কুক্ষিগত করে ভারতবর্ষের মানুষের সঙ্গে প্রতারণা করেছেন। তাই সমগ্র জাতীয়তাবাদী শক্তি, ধর্মনিরপেক্ষ গণতান্ত্রিক শক্তিকে ঐক্যবদ্ধ করে লড়তে হবে। এই কথা আমি আপনার মাধ্যমে এই সভাকে জানাতে চাই। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই সভার সকলের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, সম্প্রতি আপনি দেখেছেন যে ভারতীয় ক্রিকেট টিম তৈরি হয়ে গেছে, তাঁরা টেস্ট খেলবে ইংল্যান্ডের সঙ্গে। কিন্তু স্যার, আমি অবাক হয়ে গেলাম পশ্চিমবঙ্গের মানুষ বিশেষ করে যে এই বছর দীর্ঘদিন পরে ভারতীয় মানের উপযুক্ত খেলোয়াড় পশ্চিমবঙ্গে থাকা সত্ত্বেও এবং রণজিৎ ট্রফিতে বিজয়ী হবার পরেও পশ্চিমবঙ্গ থেকে কারুকে নেওয়া হয়নি। সরাসরি পশ্চিমবঙ্গর সঙ্গে বিরোধিতা করা হয়েছে এবং বৈষ্যম্যমূলক আচরণ করা

হয়েছে। আমরা দীর্ঘদিন ধরে দেখেছি আগেও অনেক সময় নেওয়া হয়নি। টেস্ট স্পেয়ার লিস্টের মধ্যে নেই। স্যার, অরুণলালের মতন প্লেয়ার যে প্রত্যেক সিরিজে ২০০ রাণ করেছে, সম্বরণ ব্যানার্জি মতন মানুষকে নেওয়া হয়নি। এমন কি একসট্রা প্লেয়ার হিসাবে ও রেস্টের মধ্যেও রাখা হয়নি। এটা সরাসরি বৈষম্য করা হয়েছে। এর প্রতিবাদ করা দরকার হাউস থেকে। আমি কোনও রাজনীতির দৃষ্টিকোণ থেকে বলছি না। এ ব্যাপারে একটা জনমত তৈরি করা দরকার আছে। হাউসে ক্রীড়ামন্ত্রী আছেন, আমি ওনাকে অনুরোধ করছি, চিফ মিনিস্টারকে অনুরোধ করছি এর বিরুদ্ধে প্রতিবাদ করতে। কারণ এর স্বার্থে পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থ জড়িত। যদি পশ্চিমবাংলা থেকে কোনও খেলোয়াড়কে না নেওয়া হয় তাহলে সেই খেলা ইডেনে খেলতে দেওয়া উচিত হবে না। সেজন্য এর বিরুদ্ধে প্রতিবাদ বিধানসভার থেকে হওয়া উচিত বলে আমি মনে করি। ক্রীড়ামন্ত্রী কিছু কিছু কাজ করেছেন যেমন ইনডোরে খেলবার ব্যবস্থা করেছেন আরও অনেক কিছুর ব্যবস্থা করেছেন কিন্তু এর বিরুদ্ধে প্রতিবাদ না করলে ঘোরতর অন্যায় হবে। আজকে ক্রীড়ামন্ত্রীর প্রতিবাদ করা উচিত। এটা সম্পূর্ণভাবে বৈষম্য করা হয়েছে। এটা কোনও রাজনীতির কথা নয়। আমার মনে হয় পশ্চিমবঙ্গের মানুষ আপনাকে আর্শীবাদ করবে, এর বিরুদ্ধে প্রতিবাদ করলে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হয়ত খবরের কাগজে দেখেছেন এবং আমি সভাকে জানাতে চাই, যে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে কংগ্রেসের একজন ভদ্রলোক মামলা করেছিল। তার অভিযোগ ছিল মুখ্যমন্ত্রী ১৯৮৭ সালে বিধানসভার নির্বাচনের প্রাক্কালে, বিগ্রেড প্যারেড গ্রাউন্ডের জনসভায় দাঁড়িয়ে বলেছিলেন কংগ্রেস হচ্ছে সমাজবিরোধীদের দল, অসভ্য বর্বরের দল এবং এদের কোনও কালচার নেই। এই কথায় কংগ্রেসের মানহানি হয়েছে বলে ঐ ভদ্রলোক মামলা করেছিলেন। কালকে এই কেসটা উঠেছিল, চিফ মেট্রোপলিটান ম্যাজিস্ট্রেট এর আদালতে অসিত সেন ও মানবেন্দ্র রায়ের কোর্টে এবং কংগ্রেসের সেই ভদ্রলোকের উকিল ছিলেন হরজিৎ ঘোষ। তিনি বিচারপতিকে বলেছেন যে এই উক্তি করার পরে রাজ্যে যে অবস্থার পরিবর্তন ঘটেছে তাতে তিনি আর মামলা করতে চাননা, তিনি মামলা প্রত্যাহার করতে চান এবং কাল মামলা প্রত্যাহার হয়ে গেছে। মুখ্যমন্ত্রীর এই উক্তি করার পর সারা রাজ্য জুড়ে জনগণের রায়ে কংগ্রেস শোচনীয়ভাবে বিপর্যস্ত হয়েছে পরাস্ত হয়েছে ও আগেরবারের চেয়েও কম আসন পেয়েছে এবং অনেক বেশি আসন আমরা পেয়েছি মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর নেতৃত্বে। তবে স্যার, সবেচেয়ে সুখের কথা কংগ্রেস যে পাপ করে তা স্বীকার করেনা, কিন্তু কংগ্রেসি ঐ ভদ্রলোক কোর্টে দাঁড়িয়ে স্বীকার করে নিয়েছে যে কংগ্রেসিরা অসভ্য, বর্বর, তাদের কালচার নেই, তারা আন-কালচার্ড। বিচারপতির সামনে নাকখত দিয়ে সেই মামলা প্রত্যাহার করে নিয়েছে। এখানে কংগ্রেসদলের যারা সদস্য আছেন তাঁরা যদি অসভ্যতা করেন, বর্বরতা করেন, খুন করেন, ধর্ষণ করেন ও এঁদের দলের কর্মীরা যদি অকপটে স্বীকার করেন তাহলে পশ্চিমবঙ্গের মানুষ তাঁদের ক্ষমা করবে। ঐ ভদ্রলোক কংগ্রেসি বর্বরদের দল এটা স্বীকার করে নিয়েছে এই জন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় :** স্যার আপনার মাধ্যমে এই বিধানসভাকে আমি জানাতে চাই যে

আজকে সকাল সাতটা থেকে সারা ভারতবর্ষে কংগ্রেস কর্মীরা, কংগ্রেস সভাপতি রাজীব গান্ধীর নেতৃত্বে ১২ ঘন্টা অনশন করছে দেশের ঐক্য এবং সংহতির স্বার্থে ও দেশের সার্বভৌমত্ব রক্ষা করার জন্য। কলকাতা সহ সারা দেশে সব জায়গায় লক্ষ লক্ষ কংগ্রেস কর্মী সাম্প্রদায়িক সম্প্রীতি ও বিচ্ছিন্নতাবাদ শক্তির বিরুদ্ধে এই অনশনে অংশগ্রহণ করছেন। আপনি জানেন স্যার, যে এখনও কংগ্রেস সর্বভারতীয় বৃহত্তম রাজনৈতিক দল। যারা কংগ্রেসকে মূর্খের পার্টি বলেন পার্লামেন্টে তাদের পার্টির সদস্য ৩২ আর আমাদের ১৯৪। ভারতবর্ষের ঐক্য এবং সংহতি রক্ষার দায়িত্ব-এ কংগ্রেসের ভূমিকা অতীতেও ছিল এখনও আছে। কংগ্রেসের নেতা মহাত্মা গান্ধী সাম্প্রদায়িক সম্প্রীতির জন্য প্রাণ দিয়েছেন, কংগ্রেসের নেত্রী ইন্দিরা গান্ধী বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে প্রাণ দিয়েছেন এবং ভবিষ্যতেও এই শক্তির বিরুদ্ধে কংগ্রেসি কর্মীরা প্রাণ দেবে। যারা আমাদের ব্যঙ্গ করলেন, তারা দিল্লিতে বি.জে.পি. সমর্থিত একটা সংখ্যালঘু সরকারকে টিকিয়ে রেখেছেন, তারা বিচ্ছিন্নতাবাদ ও সাম্প্রদায়িক শক্তির কাছে আত্মসমর্পণ করেছেন। আজকে কাশ্মীরে যখন উগ্রপন্থীরা মাথাচাড়া দিয়ে উঠছে, পাঞ্জাবে যখন দেশবিরোধীরা নিরীহ মানুষকে খুন করছে, আসামি নিরীহ মানুষদের ওপর যখন অত্যাচার করা হচ্ছে, তখন এদের মুখ থেকে প্রতিবাদের কথা শোনা যায় না। যখন রাম জন্মভূমি ও বাবরি মসজিদ প্রশ্ন নিয়ে ভারতবর্ষের জায়গায় জায়গায় দাঙ্গা হচ্ছে, যখন জামশেদপুরে, আমেদাবাদে, নওদায় ও কানপুরে দাঙ্গা হচ্ছে তখন আপনাদের সমর্থন নির্ভরশীল ঐ সংখ্যালঘু তেপায়া সরকার ভারতবর্ষের এই অবস্থায় সামাল দিতে ব্যর্থ। যখন উগ্রপন্থী আক্রমণ ঠেকাতে পারছে না, যখন কাশ্মীরকে ভারতবর্ষের মধ্যে শক্ত করে ধরে রাখতে ব্যর্থ, তখন কংগ্রেসকে এগিয়ে আসতে হয়েছে এইসব শক্তির বিরুদ্ধে আগামী দিনে মানুষকে সচেতন করার জন্য। আমি আপনার অনুমতি নিয়ে জানাচ্ছি যে আমরা এই লড়াই আগামী দিনে চালিয়ে যাব। আজকে বিপথগামী সাম্প্রদায়িক শক্তির কাছে আত্মসমর্পণকারী বামপন্থীশক্তি একদিন সঠিক রাস্তা খুঁজে পাবে, তা না হলে কংগ্রেস একাই দেশের সংহতি রক্ষার দায়-দায়িত্ব গ্রহণ করবে।

[3-20 – 3-30 P.M.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় স্পিকার মহাশয়, আজকে সংবাদপত্রে দেখলাম অন্ধ্রে বঙ্গোপসাগরের উপকূলবর্তী এলাকায় প্রবল ঝড়ের দাপটে বহু মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে, ১৪ জন মানুষ নিহত হয়েছে, প্রায় ২৫০ কি.মি. গতিবেগ ছিল ঐ ঝড়ের। এর ফলে বহু ঘরবাড়ি বিধ্বস্ত হয়েছে। আমার আবেদন এই দুর্গত মানুষকে পশ্চিমবঙ্গ সরকারের সাহায্য করা দরকার। কারণ, পশ্চিমবঙ্গ সরকারের বহু দৃষ্টান্ত রয়েছে যে কংগ্রেস আমলে উড়িষ্যার কালাহান্ডিতে হাজার হাজার মানুষ যখন অনাহারে দিন গুনছিল তখন সেই দুর্গত মানুষের পাশে পশ্চিমবঙ্গ সরকার দাঁড়িয়েছিলেন, অথচ কংগ্রেস সরকার বহুজাতিক সংস্থার কাছে আত্ম সমর্পণ করে সেই দুর্গত মানুষের প্রতি বিশ্বাসঘাতকতা করেছেন। এমনকি সোভিয়েতে চেরনোবিলের ঘটনাবলিতে সেখানকার দুর্গত মানুষের জন্য পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সাহায্যের হাত প্রসারিত করেছেন। আজকে সারা ভারতবর্ষে জাতীয় সংহতির যে প্রশ্ন দেখা দিয়েছে এই সময়ে বিভিন্ন ভাষাভাষি মানুষের মধ্যে সৌহার্দের প্রশ্নে অন্ধ্রের ঝড়ে বিধ্বস্ত মানুষদের সাহায্য করা দরকার। সেজন্য পশ্চিমবঙ্গ সরকারের ত্রাণ মন্ত্রীর কাছে আবেদন সেই দুর্গত মানুষের কাছে ত্রাণ সামগ্রী দিয়ে সাহায্যের হাত প্রসারিত করা হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই হাউসের সামনে একটা গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। স্যার, আপনি জানেন যে বামপন্থী নামে ছাত্র রাজনীতিতে নীতিহীন রাজনীতি আমদানি করে এস এফ আই কলেজ, বিশ্ববিদ্যালয়ের প্রাঙ্গনে যেভাবে সারা পশ্চিমবঙ্গে ভয়, ভীতি, সন্ত্রাসের রাজনীতি নিয়ে তারই একটা দৃষ্টান্ত নমুনা হিসাবে তুলে ধরছি। গত ৭ই এপ্রিল ডাঃ আর আমেদ ডেন্টাল কলেজে ডাঃ আর আমেদের জন্ম শতবর্ষ উৎসব উদ্‌যাপন উপলক্ষে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী গিয়েছিলেন। তিনি সেখানে গেলে সেখানকার সাধারণ ছাত্র-ছাত্রীরা কলেজের কিছু সমস্যা নিয়ে তাঁর কাছে একটা ডেপুটেশন দিতে যায় এবং সেই সময় এস এফ আই-এর পক্ষ থেকে তাঁদের উপর চড়াও হয়ে আক্রমণ করা হয়। তাতে আনন্দময় ঘোষ সহ ডি এস ও'র বেশ কিছু ছাত্র আক্রান্ত হয় তার পরের দিন ৮ই এপ্রিল এস এফ আই-এর আক্রমণে স্বপন মুখার্জি, কৃষ্ণপদ দাস গুরুতর আহত হয়েছে যারা ডি এস ও'র ছাত্র সংগঠনের সঙ্গে যুক্ত। তারা আহত হয়ে এন আর এস হাসপাতালে ভর্তি হয়ে আছে। তাদের ওপর এই যে হামলা এটা সেই ডেন্টাল কলেজের যে হোস্টেল সেই হোস্টেল থেকে বের করে এনে মারধোর করা হয়। এটা নিয়ে বেনেপুকুর থানায় ডায়েরি করা হয়। বেনেপুকুর থানার ওসি-কে আমি ব্যক্তিগতভাবে ফোন করি যে আপনি এটা দেখুন।

আপনি দেখুন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় হল এই, ডায়রি করা সত্ত্বেও কোনও অ্যাকশন নেওয়া হয়নি। এমন কি আহত ছাত্রদের হাসপাতালে নিয়ে যেতে যারা সাহায্য করেছিলেন এস.এফ.আই-এর ছাত্ররা তাদেরকে পর্যন্ত শাসাচ্ছে হুমকি দিচ্ছে। এই ধরনের সন্ত্রাস অবিলম্বে বন্ধ করার জন্য এবং দোষীদের বিরুদ্ধে উপযুক্ত শাস্তি বিধানের ব্যবস্থা করার জন্য আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী হাউসে উপস্থিত আছে। একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করতে চাই। কৃষি ঋণ মকুবের ব্যাপারে কেন্দ্রীয় উপ-প্রধানমন্ত্রী দেবীলাল ঘোষণা করেছিলেন ১০ হাজার টাকা পর্যন্ত কৃষি ঋণ মকুব করা হবে। রেডিও, টিভি মারফত মধু দন্ডবতেও এই কথা ঘোষণা করেছেন এবং বলেছেন ১০ হাজার টাকা পর্যন্ত কৃষি ঋণ মকুব করা হবে। কিন্তু মুখ্যমন্ত্রীসহ আরও কয়েকজনের স্বাক্ষর সম্বলিত একটি আবেদন পত্র বিভিন্ন চাষীদের কাছে গিয়ে পৌঁছেছে যে অবিলম্বে এই কৃষি ঋণ শোধ করে দিন। তার ফলে চাষীরা একটু বিপদের মধ্যে পড়ে গেছে। আমাদের সরকারের সুনির্দিষ্ট নীতি এখনও পর্যন্ত ঘোষিত হয়নি। কেন্দ্রীয় সরকার বলছেন ব্যাঙ্ক ঋণগুলি তারা পুরো দিয়ে দেবেন। কিন্তু সময়বায় ঋণগুলির অর্দ্ধেক ৫০% কেন্দ্র দেবে, আর ৫০% রাজ্য সরকার দেবে বলছেন। এই অবস্থায় মুখ্যমন্ত্রীর আবেদন পত্রে কৃষি ঋণ আদায়ের ক্ষেত্রে চাপ সৃষ্টি করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাউসে মাননীয় মুখ্যমন্ত্রী উপস্থিত আছেন, এই বিষয়টি তিনি আমাদের একটু ক্লিয়ার করে বলে দিন। উনি আমাদের পরিষ্কার করে বলুন যে, তাঁর স্বাক্ষর সম্বলিত আবেদনপত্রটি ঠিক কিনা এবং কৃষি ঋণ মকুব করা হয়েছে কিনা, সেটা একটু বলুন, যাতে আমরা একটা ক্লিয়ার আইডিয়া পেতে পারি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, রাষ্ট্রীয় মোর্চার সরকার এ সময় জারি করেছেন।

সত্যবাবুর মতো আমিও বলছি যে, মাননীয় মুখ্যমন্ত্রী হাউসে উপস্থিত আছেন, এই বিষয়ে তিনি একটু বলুন। কংগ্রেস্ আমলে যখন এসমা জারি হয়েছিল তখন রাজ্য সরকারের পক্ষ থেকে সরব প্রতিবাদ করা হয়েছিল, আজও তা আমাদের মনে আছে। সেই সময় বামফ্রন্ট সরকার সোচ্চার প্রতিবাদ করেছিল। বামফ্রন্ট রাজ্যে শিল্প ধর্মঘট ডেকেছিল। কিন্তু আজকে সরকার অদ্ভুতভাবে নীরব দর্শক হয়ে বসে আছে, কোথাও কোনও প্রতিবাদ নেই। আমাদের প্রত্যাশা ছিল হয়ত সরকার এই ব্যাপারে এখুনি শিল্পে বন্‌ধ ডাকবে এসমা, নাসার বিরুদ্ধে। বন্‌ধ ডাকা তো দূরের কথা, তারা শুধু একটা বিবৃতি দিয়ে এই ধরনের কালা কানুনকে মদত দিচ্ছেন। আমি তাই বলব যে, এই ব্যাপারে সরকারের মনোভাব তারা হাউসে ব্যক্ত করুন। তারা একদিকে বলছেন কেন্দ্রীয় সরকার এসমা, নাসা প্রয়োগ করছেন, আর একদিকে বলছেন শিল্প ক্ষেত্রে আমরা শ্রমিক প্রতিনিধিদের নেব। আমি তাই এই বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীকে কিছু বলার জন্য অনুরোধ করছি।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে একটি বিষয় তুলে ধরছি। স্যার, আপনি জানেন কেন্দ্রীয় সরকার এসমা জারি করেছেন। সেই এসমার বিরুদ্ধে দেওয়ালে লেখা পোস্টার এখনও উঠে যায়নি। কংগ্রেস আমলে এই এসমা, নাসার বিরুদ্ধে অনেক কথা বলেছেন। আর আজকে আপনারা নীরব হয়ে আছেন। সরকারি আইন আছে, এসমা জারি করেছেন বন্ধু সরকারের সেই এসমাকে মেনে নিয়ে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার চুপচাপ বসে আছেন, কোনও প্রতিবাদ করছেন না। সেই জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে জবাব দিতে অনুরোধ করছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চিমবঙ্গে বর্তমানে লোড শেডিং একটা ভয়াবহ অবস্থায় এসে দাঁড়িয়েছে। আজকে এই বিদ্যুৎ সঙ্কটে সাধারণ মানুষ ব্যতিব্যস্ত হয়ে গেছে। এই অবস্থায় আজকে পশ্চিমবঙ্গের বিদ্যুৎমন্ত্রীর কাছে আমরা সবচেয়ে গুরুত্বপূর্ণ কোয়েশ্চেন রেখেছিলাম, সেটা হেল্ড ওভার হয়ে গেল। আজকে একটির পর একটি ট্রান্সফরমার বার্স্ট হয়ে যাচ্ছে। একে আলো নেই, বিদ্যুত সঙ্কট দেখা যাচ্ছে। তার উপর আবার ট্রান্সফরমার বার্স্ট হয়ে একটা ভয়াবহ অবস্থায় এসে দাঁড়িয়েছে। গতকাল অরবিন্দ রোডে আগুন ধরে যায়। এবং সমস্ত এলাকায় সারা রাত্রি লোড-শেডিং হয়েছিল। স্যার, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীকে—আমি জানি না পার্লামেন্টারি রীতিতে ওঁনাকে সমাজবিরোধী বলা যায় কিনা। যদি সমাজবিরোধী বললেও বোধহয় অত্যুক্তি হবে না এই বিদ্যুৎমন্ত্রীকে।

[3-30 – 3-40 P.M.]

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বাটাতে প্রায় দু'হাজার শ্রমিককে গত দু'সপ্তাহ ধরে লে-অফ করে দেওয়া হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানেন যে বাটা একটি বহুজাতিক সংস্থা এবং বাটা এখানে পশ্চিমবঙ্গেতে কনট্রাক্ট বেসিসে এই সমস্ত লেবারদের নিয়োগ করে থাকে। এর আগে বাটাতে শ্রমিক সংখ্যা ১৫ হাজার থেকে কমিয়ে ১০ হাজার করা হয়েছে এবং এখন আবার আরও তার থেকে দু'হাজারকে লে অফ করা হয়েছে। আমি এর বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং সরকারকে অনুরোধ করছি যে বাটা

সংস্থাকে অধিগ্রহণ করা হোক। আমার অনুরোধ, শ্রমিকস্বার্থ বিরোধী এই বাটা কোম্পানিকে এই সরকার অধিগ্রহণ করুন এবং সরকার তা করে শ্রমিকদের স্বার্থ রক্ষা করুন। সেখানে যে দ'হাজার শ্রমিককে লে অফ করা হয়েছে তাদের কাজ দেওয়া হোক এবং সেই মর্মে ডাইরেকশন্ মুখ্যমন্ত্রী বাটা কর্তৃপক্ষকে দিন। আর যদি সরকার পারেন তাহলে এই বাটা কোম্পানিকে অধিগ্রহণ করুন।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ সারা ভারতবর্ষের সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গেও প্রদেশ কংগ্রেসের নেতৃত্বে কলকাতায় এবং প্রতিটি জেলা শহরে সাম্প্রদায়িকতা বিরোধী ও সংহতি ও ঐক্য রক্ষার স্বার্থে জাতীয় কংগ্রেস-এর নেতৃত্বে অবস্থান অনশন চালাচ্ছেন। স্যার, অত্যন্ত দুর্ভাগ্যের ব্যাপার যে শাসক দলের সদস্যরা দেশের এই সঙ্কটজনক মুহূর্তে অত্যন্ত কুরুচিপূর্ণ মানসিকতার পরিচয় দিলেন এই সভার মধ্যে। ভারতবর্ষের রাজনৈতিক প্রেক্ষাপটের পরিপ্রেক্ষিতে এবং পশ্চিমবঙ্গের রাজনৈতিক অবস্থানের মাঝে দাঁড়িয়ে শাসকদলের সদস্যরা যে বক্তব্য রেখেছেন সেটা আমরা শুনছি। আজকে ভারতবর্ষের যে পরিস্থিতি তাতে শুধু দলের কথা ভাবলে হবে না দেশের কথাও ভাবতে হবে। ভারতবর্ষের জাতীয় কংগ্রেসের সভাপতি দেশের সংহতি, ঐক্যরক্ষার স্বার্থে এবং দেশের স্বাধীনতা যাতে বিপন্ন না হয় সেইজন্য এই আন্দোলন শুরু করেছেন। আমি আশা করব, আগামীদিনে ভারতবর্ষের কথা ভেবে সমস্ত গণতান্ত্রিক চেতনাসম্পন্ন মানুষ কংগ্রেসের নেতৃত্বে এক হয়ে আন্দোলন করবেন।

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No.30

**Mr. Speaker :** There are thirteen cut motions to Demand No.30. All the cut motions are in order and taken as moved as follows :

| | |
|---|---|
| **Shri Debaprasad Sarkar**<br>**Shri Saugata Roy** | Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/- |
| **Shri Debaprasad Sarkar**<br>**Shri Amar Banerjee**<br>**Shri Saugata Roy**<br>**Shri Apurbalal Majumdar** | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/- |

### Demand No.45

**Mr. Speaker :** There are two cut motions to Demand No.45. Both the cut motions are in order and taken as moved as follows :

| | |
|---|---|
| **Shri Sultan Ahmed**<br>**Shri Apurbalal Mjumdar** | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/- |

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় শিক্ষাখাতের যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের পক্ষে দেওয়া কাটমোশনগুলি সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রে যেখানে চরম নৈরাজ্য এবং অরাজকতা দেখা দিয়েছে সেখানে আমি বুঝতে পারছি না এই শিক্ষামন্ত্রীর কোনও নৈতিক অধিকার আছে কিনা শিক্ষাখাতের বাজেট পেশ করার। শিক্ষক, অভিভাবক এবং ছাত্রছাত্রীদের নিয়ে পশ্চিমবঙ্গের সার্বিক শিক্ষাব্যবস্থা। আজ পশ্চিমবঙ্গের গোটা শিক্ষককূল বিভ্রান্ত। তাঁরা শিক্ষামন্ত্রীর দাম্ভিকতা এবং গুরুত্বপূর্ণ বিষয়ে অর্থনৈতিক সিদ্ধান্তে গর্জে উঠছেন। শুধু আমাদের সমর্থক শিক্ষকসমাজ নন, সি.পি.আই-এর সমর্থক শিক্ষকসমাজ, আর.এস.পি., ফরোয়ার্ড ব্লকের সমর্থক শিক্ষক সমাজ তারা পশ্চিমবঙ্গের শিক্ষার ব্যাপারে সমস্ত রকমের দুর্নীতি এবং প্রশ্নের জন্য এবং বিশেষ করে তাঁর খামখেয়ালিপনা আদেশের জন্য বিভ্রান্ত হচ্ছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে আমাদের অর্থমন্ত্রী পে-কমিশনের সুপারিশ অনুযায়ী এখানে শিক্ষকদের বেতনহার ঘোষণা করেছিলেন এবং সেই সঙ্গে সঙ্গে তিনি শর্ত আরোপ করেছিলেন যে শিক্ষকদের অবসর গ্রহণের বয়স ৬৫ বছরের পরিবর্তে ৬০ বছর হবে। তিনি এক হাতে শিক্ষকদের অন্ন দিলেন, আর এক হাতে সেই অন্ন কেড়ে নেবার চেষ্টা করলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে একথা বলতে চাই যে পশ্চিমবঙ্গে শিক্ষকদের বয়স ৬০ বছর হবে। কিন্তু ৬৫ বছর কখন হবে? না যে সমস্ত শিক্ষকেরা ফিজিক্যালি ফিট এবং মেন্টালি অ্যালার্ট তাদের ক্ষেত্রে ৫ বছর এক্সটেনশন দেওয়া হবে এক বছর এক বছর করে। আমরা দেখেছি যে ১৯৩০ সালের যে বঙ্গীয় আইন ছিল সেই আইনের মাধ্যমে বেসরকারি স্কুলের শিক্ষকরা কিছু সুযোগ পেয়ে থাকেন। দ্বিতীয় কোঠারী কমিশন যখন হয়েছিল তখন সেই কোঠারী কমিশন যে সিদ্ধান্ত নিয়েছিল তাতে বলা হয়েছিল যে শিক্ষকদের বয়স ৬০ বছর হবে, কিন্তু কোনও ক্ষেত্রেই একথা বলেনি যে ৬০ বছরের বেশি হতে পারবে না। সেক্ষেত্রে বলা হয়েছিল যে যোগ্যতা এবং সুস্থ থাকলে শিক্ষকদের চাকুরির মেয়াদ বৃদ্ধি হতে পারে। চট্টোপাধ্যায় কমিশনের একথা বলা হয়েছিল যে শিক্ষকদের যে অভিজ্ঞতা তার উপরে শিক্ষা পদ্ধতি নির্ভরশীল। কাজেই শিক্ষার পঠন-পাঠন পদ্ধতি সেইভাবে তৈরি হওয়াই সঠিক পদ্ধতি। কাজেই শিক্ষকদের চাকুরি থেকে অবসর গ্রহণের বয়স ৬০ বছর করলেও পশ্চিমবঙ্গের শিক্ষকদের আর্থিক দুরবস্থার কথা বিবেচনা করার জন্য সেখানে আরও বলা হয়েছিল। তারপরে যিনি বামফ্রন্টের শিক্ষা আন্দোলনে শিক্ষকদের নেতৃত্ব দিয়েছিলেন, সেই সত্যপ্রিয় রায়, অনিলা দেবী, এরা যখন মৃত্যুঞ্জয়বাবু শিক্ষামন্ত্রী ছিলেন তখন রাইটার্স বিল্ডিংয়ে এসেছিলেন এবং তাদের সঙ্গে আমাদের এই নিয়ে আলোচনা হয়েছিল। তাতে অনেক গুরুত্বপূর্ণ সাজেশনস আমাদের দিতেন, আমরা সেগুলি গ্রহণ করতাম। আমরা সমস্ত শিক্ষক সংগঠনের সঙ্গে আলোচনা করেছি। ১৯৫৪ সালে গোটা ভারতবর্ষে একটা ঐতিহাসিক শিক্ষক আন্দোলন হয়েছিল। তারপরে শিক্ষকদের স্কেল বিভিন্ন ধাপে ধাপে বেড়ে গেছে। সত্যপ্রিয়বাবু যখন শিক্ষামন্ত্রী ছিলেন তখনও তিনি শিক্ষকদের এই ব্যাপার নিয়ে বলেছিলেন যাতে ৬৫ বছর চাকুরি থাকে। তারপরে ১৯৬৯ সালে সত্যপ্রিয় রায় যখন যুক্তফ্রন্টের শিক্ষামন্ত্রী ছিলেন তখন তিনি বলেছিলেন যে বিদ্যালয় পরিচালনা কমিটি যদি ঠিকমতো সুপারিশ না করেন তাহলে সেই শিক্ষকদের অধিকার থাকবে ডি.পি. আই (স্কুল) এর কাছে অ্যাপীল করে অধিকার আদায় করার। পরবর্তীকালে আইনে হয় যারা ফিজিক্যাল ফিট এবং মেন্টালী অ্যালার্ট, তারা ডি.পি.আই-এর কাছে, ডি.আই-এর

কাছে দরখাস্ত করবে এবং যে সব ক্ষেত্রে ম্যানেজিং কমিটি নিচ্ছে না সে সব ক্ষেত্রে অন্ততঃ নিতে হবে এই ব্যবস্থা করা হয়। আজকে পশ্চিমবঙ্গের শিক্ষা মন্ত্রীকে বলব যে পশ্চিমবঙ্গের শিক্ষক সমাজ এই নিয়ে গর্জে উঠেছে এবং এই বিষয়ে হাইকোর্টের রায়ও বের হয়েছে। আমি এই রায়ের সমালোচনা করে কিছু বলব না। কিন্তু হাইকোর্টে রায়ের ফলে একটা অদ্ভুত পরিস্থিতির সৃষ্টি হয়েছে। প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে ৬৫ বছর বয়স মেনে নেওয়া হয়েছে, আর মাধ্যমিক শিক্ষকদের ক্ষেত্রে সেখানে বলা হয়েছে ৬০ বছর।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি হাইকোর্টের রায়ের সমালোচনা করছেন। এটা নিয়ে আলোচনা করতে পারেন না।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** আমি হাইকোর্টের রায়ের সমালোচনা করছি না। আমি নৈতিক দিক নিয়ে আলোচনা করছি।

**শ্রী ননী কর ঃ** আমার কথা হচ্ছে, হাইকোর্টের রায় নিয়ে উনি আলোচনা করতে পারেন কি?

**মিঃ স্পিকার ঃ** গোবিন্দবাবু নৈতিক দিকটা ভাল বোঝেন, সে জন্য সেই দিকটা নিয়ে আলোচনা করছেন। আইনটা ভাল বোঝেন না, সে জন্য আইন-কানুনের দিকটা আলোচনা করছেন না।

[3-40 - 3-50 P.M.]

**শ্রী গোবিন্দ চন্দ্র নস্কর ঃ** আজকে আমি হাইকোর্টের রায়ের নৈতিক দিকটা নিয়ে বলতে চাইছি, একটাতে হল ৬৫ বছর পর্যন্ত প্রাইমারি শিক্ষক এবং মাধ্যমিক শিক্ষকদের ক্ষেত্রে ৬০ বছর। আজকে এই যে অদ্ভুত পরিস্থিতির সৃষ্টি হয়েছে। মুখ্যমন্ত্রী আছেন, যিনি বলেন আমি সর্বহারাদের নেতা এবং শিক্ষককূল গ্রামেগঞ্জে, তাদের পেছনে আছেন, তিনি আজকে কেন একটা স্থবির, একটা স্থিতাবস্থার মধ্যে দিয়ে তিনি একটা জেদ ধরে জোর করে শিক্ষকদের ওপরে এই জিনিসটা চাপিয়ে দিতে চাইছেন। আমার বক্তব্য হচ্ছে এ হাইকোর্টের রায়ের বিরুদ্ধে নয়, আমি বক্তব্য রাখছি সরকারি নির্দেশ এবং আদেশের বিরুদ্ধে। সরকার থেকে যে আদেশ দেওয়া হয়েছে, মাননীয় অর্থমন্ত্রী যেটা ঘোষণা করেছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বলতে চাই, সমস্ত জয়েন্ট শিক্ষক সংগঠন আজকে এই বিষয়ে আন্দোলন করেছে, গোটা পশ্চিমবাংলায় একটা সুষ্ঠ ধর্মঘট হয়ে গেছে, স্কুল সমস্ত দিক থেকে বন্ধ হয়েছে। কিছু কিছু বামপন্থী শিক্ষক আছেন, যারা এ.বি.টি.এ.'র সমর্থন পুষ্ট, তারাও ভয় ভীতিতে স্কুল যাননি, তাদের ভয় ধরে গেছে। আজকে শিক্ষার ক্ষেত্রে এই যে সরকারি হস্তক্ষেপ এবং রাজনৈতিক পর্যায়ে হস্তক্ষেপ, মুখ্যমন্ত্রী, আপনি উচ্চ শিক্ষামন্ত্রী, আপনি এটা বন্ধ করার চেষ্টা করুন। কারণ শিক্ষকদের নিয়ে ছিনিমিনিখেলা হচ্ছে। আপনার কোনও ছাত্র নেতা বলছে পঞ্চাশোর্ধ শিক্ষক, তারা হচ্ছে মানসিক প্রতিবন্ধী। আপনার কোনও সিটু নেতা বলছেন শিক্ষকরা পড়ানোর সময় ঝিমোন ৫০ বছর বয়সের পরে। শিক্ষকদের ক্ষেত্রে তারা বিভিন্ন রকম অশালীন কথাবার্তা বলছেন। আপনি ৭৫ বছরের মানুষ, আপনি যদি এই বয়সে এত দৃঢ় প্রত্যয় নিয়ে কথাবার্তা বলতে পারেন, তাহলে আজকে কেন শিক্ষকরা

পারবেন না? মাননীয় মুখ্যমন্ত্রী আপনার যিনি একদিন সহকর্মী ছিলেন, আপনার মন্ত্রিসভায় কেবিনেট কলিগ ছিলেন, তাঁর যে মন্তব্য, সেটা নিয়ে খুব একটা মন্তব্য করতে চাইছি না, তবে গত পরশুদিন তিনি যা মন্তব্য করেছেন যে মাননীয় মুখ্যমন্ত্রী ৭৬ বছর বয়সে যদি গোটা পশ্চিমবাংলাকে চালাতে পারেন, দিল্লির ভাগ্য নিয়ন্তা কে হবে তিনি যদি ঠিক করতে পারেন, দেবীলাল, ভি.পি.সিং এর বৈঠকে ৫০ বার গিয়ে গণ্ডগোল মেটাতে পারেন, ভারতবর্ষের মুক্তিদাতা হবার তিনি যদি স্বপ্ন দেখতে পারেন তাহলে আজকে ৫০ বছর কি ৬০ বছর হবার পরে শিক্ষকদের কেন সেই অপবাদ দেওয়া হচ্ছে, কেন সে যোগ্য শিক্ষকের ভূমিকা নিয়ে স্কুলে পড়াতে পারবে না? মাননীয় কান্তিবাবু আপনি হাসছেন, কিন্তু আপনার জন্য আমাদের দুঃখ হয়, আপনি আমার মত একজন মাধ্যমিক শিক্ষক, অসীম দাশগুপ্ত মহাশয়, উনি যখন এখান থেকে রিটায়ার করবেন, আবার কলেজে ঢুকে যাবেন। তিনি ৬৫ বছর বহাল রেখে দিলেন। কিন্তু আপনি যখন এখান থেকে বিদায় নিয়ে চলে যাবেন, তখন আপনাকে ৬০ বছরে চলে যেতে হবে। তখন আপনি কী করে যে স্কুলে হেড মাস্টার ছিলেন, সেই সহকর্মীদের কাছে কী জবাব, কী বক্তব্য আপনি সেখানে রাখবেন? অসীম দাশগুপ্ত মহাশয়ের মা ছিলেন মৃনালিনী দাশগুপ্ত, তাঁর ক্ষেত্রে ৬৫ বছর এর পর রিএমপ্লয়মেন্টের সুযোগ পুরো নিয়ে চলে গেলেন। আজকে তিনি বলছেন শিক্ষকদের বয়সের পরিমাপ ৬০ বছরের মধ্যে নেমে আসছে। আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে এই বিষয়ে সিদ্ধান্ত গ্রহণ করতে অনুরোধ করছি। আমরা আজকে দেখতে পাচ্ছি শিক্ষকদের ক্ষেত্রে এই যে বঞ্চনার বিরুদ্ধে অন্তত মাননীয় মুখ্যমন্ত্রী, তিনি একটা নৈতিক বিচারের দিক থেকে এসে যাতে পশ্চিমবাংলার শিক্ষককূল একটা সুষ্ঠু পরিবেশ, একটা সুষ্ঠু বাতাবরণ সৃষ্টি হয়, সেদিক থেকে একটু চিন্তা করুন। আজকে ১৩ বছর ধরে শিক্ষার ক্ষেত্রে যে নৈরাজ্য, যে ছিনিমিনি খেলা হচ্ছে, সেটা আজকে আপনাকে দেখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী এবং শিক্ষামন্ত্রী কান্তিবাবু, তাদের সকলের কাছে করজোড়ে শিক্ষককুলের পক্ষ থেকে অনুরোধ করছি হাইকোর্টের রায় যা হয় হোক, আপনারা অন্তত নৈতিকতার দিক থেকে বিচার করে শিক্ষককুলের যে সংগ্রাম, সেই সংগ্রামকে বাস্তবে রূপায়িত করে যাতে তারা পূর্বের নিয়ম অনুযায়ী সিদ্ধান্ত গ্রহণ করতে পারে তার জন্য আমি দৃষ্টি আকর্ষণ করছি। আজকে মাননীয় শিক্ষামন্ত্রী এখানে বসে আছেন, আমি জানিনা, আমরা কথায় বলি না, যে আমি কানে দিয়েছি তুলো, পিঠে দিয়েছি কুলো, কত কিলোবি কিলো। মাননীয় শিক্ষামন্ত্রীর ঠিক সেই অবস্থা, একটা মিনিমাম তাঁর নৈতিক বোধ নেই। আমি যদি শিক্ষামন্ত্রী থাকতাম তাহলে কতবার পদত্যাগ হয়ে যেত। কিন্তু পশ্চিমবঙ্গে প্রশ্নপত্র ফাঁস নিয়ে যেভাবে দিনের পর দিন কেলেংকারি হয়েছে, তাতে তিনি নৈতিকতার স্বার্থে বললেন না যে আমি পদত্যাগ করছি। নৈতিকতার দিক থেকে একটাবারও তিনি বললেন না। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়, অত্যন্ত বেপরোয়া, অবশ্য বামফ্রন্টের জমানায় বামফ্রন্টের যে সবচেয়ে বড় শরিক, তারা কোনও সময়ে কোনও নৈতিক কারণে পদত্যাগ করেন না।

সেই উদাহরণ নেই, সেই উদাহরণ রাখতে পারবেন না। বর্তমানে প্রত্যেক বছর প্রশ্নপত্র ফাঁস হচ্ছে। এ বছর আমরা দেখলাম মাধ্যমিক পরীক্ষার বাংলার দ্বিতীয় পত্রের সঙ্গে ভূগোলের প্রশ্নপত্র চলে গেছে। বিগত চার বছর ধরে, প্রতি বছর এই জিনিস হচ্ছে। আর কেন হবে না! মধ্যশিক্ষা পর্ষদের চেয়ারম্যান হচ্ছে কে, না রঞ্জুগোপাল মুখার্জি! আমাদের

সময়ে—আমি এবং মৃত্যুঞ্জয়দা যখন মন্ত্রী ছিলাম—মধ্যশিক্ষা পর্ষদের চেয়ারম্যান ছিলেন সত্যেন্দ্রনাথ চট্টোপাধ্যায়ের মতো পন্ডিত, বিজ্ঞ ব্যক্তি। আর আপনাদের আমলে কারা চেয়ারম্যান হচ্ছেন, দলবাজি করবার জন্য পার্টির লোকদের এক এক করে চেয়ারম্যান করা হচ্ছে। প্রথমে করলেন ভবেশবাবুকে, তিনি পার্টিবাজি করে চলে গেলেন। তারপরে দলবাজির জন্য আনলেন রঞ্জুগোপাল মুখার্জিকে। এখন এনেছেন চিত্তবাবুকে, তিনিও দলবাজি আরম্ভ করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছিলেন 'প্রয়োজন হলে রঞ্জুবাবুকে দিয়েই পরীক্ষা চালাবেন।' কিন্তু সেখানে কি হ'ল? কেলেঙ্কারি হ'ল। এই পরিস্থিতির সৃষ্টি না হলে মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে পশ্চিমবঙ্গের শিক্ষককুল, ছাত্রকুল, সকলের কুনজরে পড়তে হ'ত না। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি এই বিষয়গুলি আজকে একটু চিন্তা করে দেখুন যে, কি অবস্থা। আজকে কারা পেপার সেটার হচ্ছে? একই প্রশ্নপত্রে একবার নির্দেশ দেওয়া হয়েছে, আবার বিশেষ নির্দেশ দেওয়া হচ্ছে। এক বাংলা প্রশ্নপত্রেই কত রকম নির্দেশ! ইতিহাসের প্রশ্ন যেভাবে করা হয়েছে, সে তো এক তুঘলকী ব্যাপার। ফলে ছেলেরা বিভ্রান্ত হচ্ছে। যে ছেলে মাধ্যমিক পরীক্ষা দিচ্ছে, সেই সরল-মতি ছেলেকে অসুবিধায় পড়তে হচ্ছে। প্রশ্নপত্রে গোলমাল এবং প্রশ্নপত্র ফাঁসের ঘটনা পশ্চিমবঙ্গে প্রতি বছরই লেগে আছে মাননীয় মুখ্যমন্ত্রী পরীক্ষা শুরুর পূর্ব মুহূর্তে প্রতি বছর একটা করে সুন্দর বক্তৃতা দেন, আমরা তাতে খুশি হই। কিন্তু তারপর যখন প্রশ্নপত্র ফাঁস হয়, পরীক্ষায় গোলমাল হয়, শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য দেখা দেয় তখন মাননীয় মুখ্যমন্ত্রী সে বিষয়ে কোনও সদুত্তর দেন না, কোনও প্রেস স্টেটমেন্ট করেন না, রেডিও বা টি.ভি'তে কোনও বক্তৃতা করেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রীর আমলে কি অবস্থার সৃষ্টি হয়েছে দেখুন,—৩৩ হাজার শিক্ষক পেনশন পাচ্ছে না, পেন্ডিং পড়ে আছে। তার মধ্যে ১৬ হাজার মাধ্যমিক শিক্ষক এবং বাকিরা প্রাথমিক শিক্ষক। অবশ্য মাননীয় শিক্ষা মন্ত্রীকে একথা বললেই, তিনি বলবেন,—ডি.আই, দোষী, স্কুল ম্যানেজিং কমিটি দোষী, সার্ভিস বুক ঠিক নেই, ডি.আই রিপোর্ট পাঠাচ্ছে না, আমি কি করব? সময় লাগবে। কিন্তু আমি তাঁকে জিজ্ঞাসা করছি, দায়িত্ব কার? তিনি ডি আই-কে বাধ্য করুন, সার্ভিস বুক আনান, রিপোর্ট নিন ডি.আই'দের একটু সক্রিয় করে তুলুন, বিষয়গুলি তদন্ত করুন। কত শিক্ষক আজকে পেনশন না পেয়েই মারা যাচ্ছেন। কর্মরত অবস্থায় যে শিক্ষকরা মারা যাচ্ছেন তাঁদেরও কোনও ব্যবস্থা হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি অপারেশন পেনশনের কথা বলেছেন। আমরা অপারেশন বর্গার ঠেলা বুঝেছি, বর্গার নামে কি বর্গীর হামলা হয়েছে। আবার এখানে আপনি অপারেশন পেনশন এনেছেন, আপনার নিজের জেলা বারাসাতে এটা প্রথম হবে। আপনার জেলা বলে, না সরলবাবুকে সন্তুষ্ট করার জন্য ফার্স্ট বারাসাতে করছেন তা আমি জানি না এবং বুঝতেও পারছি না। কিন্তু আমি আশা করব আপনি আপনার জবাবি ভাষণের সময় পেনশনএর ব্যাপারে উত্তর দেবেন, কি ব্যবস্থা অবিলম্বে করতে যাচ্ছেন, কোন কোন জেলায়, কোন কোন সাব-ডিভিসনে অপারেশন পেনশনের কাজ শুরু হবে, কি ভাবে হবে, কত দিনের মধ্যে শিক্ষকরা—যে পেনশন কেসগুলি পেন্ডিং আছে—সুষ্ঠুভাবে পেনশন পাবেন, পরিবারবর্গকে বাঁচাতে পারবেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে এখানে আপনার মাধ্যমে বলতে চাই যে, দিল্লির বন্ধু সরকারের গায়েও পশ্চিমবঙ্গ সরকারের হাওয়া লেগেছে। কলকাতার লা'মার্টিনিয়ার গার্লস স্কুলের শিক্ষক, শিক্ষিকা আজকে দিল্লির আই.সি.এস.সি পরীক্ষার প্রশ্নপত্র ফাঁসের সঙ্গে জড়িত হয়ে পড়েছেন। সেই প্রশ্নপত্র সারা

ভারতবর্ষের চারিদিকে ছড়িয়ে পড়েছিল। অর্থাৎ পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রেও নৈরাজ্য সারা ভারতবর্ষে ছড়িয়ে পড়ল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগে যিনি শিক্ষামন্ত্রী ছিলেন সেই পার্থ দে মহাশয় এখন এডুকেশন কমিটির চেয়ারম্যান, তিনি একটা রিপোর্ট সাবমিট করেছেন। পার্থ দে কমিটি পশ্চিমবঙ্গের বর্তমান শিক্ষা ব্যবস্থা সম্পর্কে প্রয়োজনীয় বক্তব্য এবং সমালোচনা রেখেছেন। বিশেষ করে তিনি অপারেশন ব্ল্যাক বোর্ডের সমালোচনা করেছেন। ৬ থেকে ১৬ বছরের যে সমস্ত ছেলেরা বিভিন্ন কারণে স্কুলে যায় না, তাদের জন্য কেন্দ্রীয় সরকার থেকে কোটি কোটি টাকা খরচ করা হচ্ছে অপারেশন ব্ল্যাক বোর্ডকে বাস্তবে রূপ দেবার জন্য। মাননীয় পার্থ দে মহাশয় তাঁর রিপোর্টে বলেছেন,—ভারতবর্ষের অন্যান্য রাজ্যে অপারেশন ব্ল্যাক বোর্ড প্রকল্পের যে রকম সুষ্ঠুভাবে কাজ হয়েছে, পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সে রকমভাবে হয়নি। এখানে ব্যর্থতা দেখা দিয়েছে।

[3-50 – 4-00 P.M.]

মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় এ বিষয়ে জবাব দেবেন। মিড-ডে-মিলের ক্ষেত্রে তার রিপোর্ট ছিল অবশ্য সাহস করে সুস্পষ্টভাবে বলেননি, ঘুরিয়ে বলেছেন, দুপুরবেলা যে জল খাবার দেওয়া হয় সেই জল খাবার ঠিকমতো পাওয়া যায় না। বহু টাকা নয়-ছয় হয়েছে, এতে সুষ্ঠু ব্যবস্থাপনা দেখতে পাওয়া যায়নি। এছাড়া পশ্চিমবঙ্গের যে শিক্ষা ব্যবস্থা তার সার্বিক রূপায়ণ করতে বলেছেন। পশ্চিমবঙ্গের শিক্ষাক্ষেত্রে বিভিন্ন বিষয়ে পুকুর চুরি হয়েছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় এখানে আছেন, আপনি জানেন, লারনিং ইংলিশ ক্লাস নাইন এবং টেনে পড়ানো হয়। তিনি বলেছিলেন, এই বইয়ের কোনও নোট বই থাকবে না। কিন্তু আপনি কলেজ স্ট্রিটের বই পাড়ায় যান, গিয়ে দেখবেন, এই নোট বই ৬০।৭০ টাকায় কালোবাজারে বিক্রি হচ্ছে। এ বছর বাইন্ডাররা ধর্মঘট করেছেন। এখন শিক্ষা মরশুম শুরু হয়েছে, অথচ বাজারে বইপত্র পাওয়া যাচ্ছে না। মে মাস থেকে সেশন শুরু হয়ে গেছে অথচ বই পাওয়া যাচ্ছে না। গতবার মাননীয় মন্ত্রী মহাশয়কে এই নোট বইয়ের ব্যাপারে বলেছিলাম, তাতে উনি বলেছিলেন—উনি আমার বিশেষ বন্ধু লোক—আমি দেখব, কি ব্যবস্থা করা যায়। কিন্তু এখন পর্যন্ত সেই ব্যবস্থা তিনি নিতে পারেননি, কালোবাজারে নোট বই বিক্রি হচ্ছে অবাধে, আর এদিকে কোনও বইপত্র বাজারে পাওয়া যাচ্ছে না। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যদি প্রকাশনী শিল্প বা পাবলিকেশন ইন্ডাস্ট্রিজের যারা বাইন্ডার আছেন তাদের গন্ডগোল হস্তক্ষেপ করে মিটিয়ে দেন তাহলে কলেজ স্ট্রিট পাড়ায় বইপত্র ঠিকমতো পেতে পারি। আমি এই ব্যাপারে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের মধ্যশিক্ষা পর্ষদের ব্যাপারে বলতে গেলে লজ্জা লাগে। এরা যে ম্যানেজিং কমিটির ব্যবস্থা করেছেন তাতে ৫০ জন নমিনি রাখার ব্যবস্থা করা হয়েছে দলবাজি করবার জন্য। ঘুটিয়ারী শরিফের বি.এম.বিদ্যাপীঠে যাকে একজন পঞ্চায়েতের নমিনি করে পাঠানো হয়েছে তিনি হচ্ছেন 'ক' অক্ষর গোমাংস, অথচ তাঁকে ম্যানেজিং কমিটিতে গভর্নমেন্টের পঞ্চায়েতের নমিনি করে পাঠানো হল। এই হচ্ছে পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রের অবস্থা। পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের লক্ষ লক্ষ টাকার দুর্নীতির অভিযোগ এসেছে অথচ তদন্ত করে কোনও সুষ্ঠু ব্যবস্থা গ্রহণ করা হয়নি। পশ্চিমবঙ্গ হায়ার সেকেন্ডারি কাউন্সিলে একজন অথর্ব ভদ্রমহিলাকে ৮ বছর ধরে ভয়ে রেখে দিলেন। এবারে আর একজনকে নিয়ে এসেছেন। অডিট রিপোর্টের

লক্ষ লক্ষ টাকার দুর্নীতির যে অভিযোগ করা হয়েছে তার বিরুদ্ধে তদন্ত করে কোনও স্টেপ নেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বলতে গেলে অনেক সময় লাগবে। এই দপ্তরের ৪ জন মন্ত্রী আছেন, তাজ্জব ব্যাপার, সাতভাগের মা গঙ্গা পায় না সেই ব্যবস্থা এখানে করা হয়েছে। উচ্চমন্ত্রী, মধ্য মন্ত্রী, কেউ আছেন নিম্ন মন্ত্রী আবার কেউ গ্রন্থাগার মন্ত্রী। এই ৫জন শিক্ষামন্ত্রীর সঙ্গে আজকে বিতর্কে অংশ গ্রহণ করতে হবে। সুতরাং আমি সবটা না বলে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অত্যন্ত বিজ্ঞ, পণ্ডিত মানুষ এবং তাঁর বয়স হয়েছে। তাই সব কাজ ঠিকমতো গুরুত্ব দিয়ে দেখতে পারেন না। শিক্ষা দপ্তরের সঙ্গে তাঁর আরও অন্যান্য দপ্তর দেখতে হয়। তাই আমি অনুরোধ করব, তিনি এই দপ্তরের জন্য একজন স্টেট মিনিস্টার নিন যাতে আমরা এই বিধানসভায় প্রশ্নোত্তরগুলির সঠিক জবাব পেতে পারি এবং আপনিও অন্যান্য গুরুত্বপূর্ণ কাজের জন্য সময় পেতে পারেন। এতে কি হচ্ছে? আপনি বিরক্ত হন আর সুমন্ত হীরার মতন লোককে আপনার পাশে দাঁড়িয়ে প্রম্পট্ করতে হয়। আজকে পশ্চিমবাংলায় শিক্ষাক্ষেত্রে কী অবস্থা সৃষ্টি হয়েছে? আপনার দপ্তরের কান্তিবাবু মেদিনীপুরে গিয়ে অধ্যক্ষ সম্মেলনে গিয়ে বললেন, কলেজগুলোর অচল অবস্থা, ১০০ জন অধ্যক্ষ নেই। আপনি এখন পর্যন্ত দিতে পারেননি। কলেজ সার্ভিস কমিশন যে সমস্ত নাম রেকমেন্ড করে পাঠিয়েছেন সেগুলোর ইন অর্ডার অফ প্রেফারেন্স করা হচ্ছে না। সার্ভিস কমিশনের লোককে পার্টি ধপবাজি করে তাড়িয়ে দিচ্ছেন। উচ্চ শিক্ষা দপ্তরে একদিকে যেমন হয়েছে শিক্ষক পর্যায়ে হস্তক্ষেপ অন্যদিকে হয়েছে দলীয় পর্যায়ে হস্তক্ষেপ। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। শ্রী সন্তোষ ভট্টাচার্য্য মহাশয় কলকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস চ্যান্সেলার হয়েছিলেন, এই কথা হাউসের সকল সদস্যই জানেন। তিনি বামপন্থী লোক। আজকে তাঁর সঙ্গে আপনার কি কাজিয়া সৃষ্টি হল তা সকলেই জানেন। এর ফলে তিনি বহাল তবিয়তে বাড়িতে বসে বসে ফাইল-পত্র দেখতে আরম্ভ করলেন। আর উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় অন্ধ ধৃতরাষ্ট্রের মতন নীরব দর্শকের ভূমিকা পালন করলেন। তিনি চোখ বুজে বসে রইলেন এবং বললেন, আমি অন্ধ, আমার পঙ্গু অবস্থা, আমি কি করব? আর এদিকে শিক্ষাক্ষেত্রে চরম নৈরাজ্য আর অরাজকতার জন্য পশ্চিমবঙ্গের সকলেই শেষ হয়ে যাচ্ছেন।

আপনি যখন বিরোধী পক্ষে ছিলেন তখন ডাঃ বিধানচন্দ্র রায় আপনাকে এই সম্মান দিতেন বিরোধীপক্ষের ভূমিকা পালন করতে দিতেন। আপনি সেদিন উত্তর দেবার সময় বলেছিলেন যে, পণ্ডিত জওহরলালের স্বপ্নকে বাস্তবে রূপায়িত করতে হবে। আপনি অন্তত সে কথা চিন্তা করে পশ্চিমবঙ্গের শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য। বন্ধ করুন। আজকে এ.পি.শর্মা অ্যাপয়েন্টমেন্ট দেননি। আজকে রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় ডঃ ভবতোষ দত্তকে কে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছিল? আপনারাই দিয়েছিলেন এবং তিনি পরিষ্কার যে কয়টি দাবি আপনাদের কাছে রেখেছিলেন তার একটারও ব্যবস্থা আপনারা করতে পারেননি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আপনি রাগ করবেন না, আপনি মাননীয় দেবীলাল এবং মাননীয় ভি.পি. সিংয়ের কাছে ৫০ বার ছোটেন, পলিট ব্যুরোর মিটিংয়ে বাইরে যাচ্ছেন, কিন্তু দয়া করে বলুন তো, ভাইস চ্যানসেলরদের সঙ্গে এ পর্যন্ত ক'টা মিটিং করেছেন? কোন ইউনিভার্সিটির কি সমস্যা, কোন জায়গায় কি অবস্থা, কত টাকা লাগবে, কি করে শিক্ষার মানোন্নয়ন হবে, ছাত্র-

ছাত্রীদের ভবিষ্যত কি করে গঠিত হবে, সেটা দয়া করে উত্তরে বলবেন। কথার শিক্ষার ব্যাপার নিয়ে বসেছেন বিশ্ববিদ্যালয়ের ভাইস চ্যান্সেলরদের সঙ্গে, তাঁদের সঙ্গে আলোচনা করে কোনও একটা সুষ্ঠু ব্যবস্থা গ্রহণ করেছেন? অথচ এই যে ১০০টি কলেজে প্রিন্সিপাল নেই—যা শিক্ষা মন্ত্রী মহাশয় বলে বেড়াচ্ছেন—কই, কোনও ব্যবস্থা গ্রহণের জন্য তো এগিয়ে আসেননি। রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্য মহাশয় বিভিন্ন দাবি করেছেন। একটু আগে প্রশ্নোত্তর পর্বে বলেছিলেন যে, আমি ম্যাচিং গ্রান্টের খবর রাখি না, আমার জানা নেই। আমি আপনাকে বলি, বিশ্বভারতীর জন্য ২৬ লক্ষ ৮২ হাজার টাকা মঞ্জুর করেন, কিন্তু মঞ্জুর কমিশন দিলেও রবীন্দ্র ভারতী আজকে দুর্ভাগ্যজনকভাবে তাদের পোর্শনের টাকাটা আজ পর্যন্ত দেননি। কেন্দ্র টাকা দিয়েছেন কিন্তু আপনাদের অংশটা এখনও দেননি। ছেলে মেয়েদের হোস্টেল তৈরি করার টাকা দিয়ে তার কোনও ব্যবস্থা করেননি। হোস্টেল তৈরি করার জন্য জমি আছে সেই জমিতে ইউ.জি.সি. ৩ লক্ষ টাকা দিয়েছে, কিন্তু রাজ্যের পক্ষ থেকে কোনও যোগাযোগ করা হয়নি। উপাচার্যের বাসভবনের জন্য ১০ লক্ষ টাকা প্রয়োজন, তার জন্য কোনও ব্যবস্থা নেননি। অবশ্য আজকে প্রশ্নোত্তরে বলেছেন উপাচার্যের বাস ভবনের জন্য ১০ লক্ষ টাকা অনুমোদিত হয়েছে, কিন্তু এখনও কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। আমরা জানতে পেরেছি শিক্ষকদের কোয়ার্টার তৈরির টাকা পেন্ডিং পড়ে রয়েছে। তারও ব্যবস্থা করেননি। আজকে তাঁরা বলছেন রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ে সরকার থেকে কোনও সহযোগিতা পাচ্ছে না। এখানে কোনও প্রশাসনিক কাঠামো নেই। যথেষ্ট সংখ্যার শিক্ষক নেই, এবং উপযুক্ত পরিমাণে অফিসার নেই। তাই আজকে বারে বারে আপনাদের কাছে দাবি করেও কোনও সুরাহা না পেয়ে লজ্জিত, লাঞ্ছিত, অপাংক্তেয় হয়ে বিশ্ববিদ্যালয়ের উপাচার্য গান্ধীর পাদদেশে অনশন করে পদত্যাগ করে বিদায় নিলেন। আপনাদের দলের আর একজন মানুষ পবিত্র সরকার মহাশয়কে পাঠিয়েছিলেন কিন্তু সেই পবিত্রবাবু গিয়ে কী অবস্থার সৃষ্টি করেছিলেন? আজকে অন্যান্য ইউনিভার্সিটি থেকে কলা বিভাগে বা অন্যান্য ডিপার্টমেন্টে সেকেন্ড ক্লাশে পাশ করে যাঁরা এসেছেন আপনি তাঁদের ক্ষেত্রে ভর্তির ব্যবস্থা করেছেন, আর রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় থেকে যাঁরা সেকেন্ড ক্লাশ পেয়ে পাশ করে স্নাতোকোত্তর শ্রেণীতে ভর্তি হতে চান, আমাদের যিনি উপাচার্য সেই পবিত্রবাবু তাঁদের জন্য কোনও ব্যবস্থা অবলম্বন করেননি। তাই আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। আজকে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে নূতন স্কেল চালু করেননি। কোনও ডিপার্টমেন্ট ঠিকমতো চলছে না। মেদিনীপুরের বিখ্যাত বিশ্ববিদ্যালয়ে যাতে ঠিকমতো কাজ হয় তার জন্য দৃষ্টি আকর্ষণ করছি। হায়ার সেকেন্ডারি ডিপার্টমেন্টে চাকরি করতে এসে বহু বড় বড় অফিসার আজকে চলে যাচ্ছেন। প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্টের পার্থ চক্রবর্তী মহাশয় তিনিও বিদায় নিয়ে চলে গেলেন। আজকে বলতে পারলেন না সেখানে কোন অবস্থার সৃষ্টি হয়েছে? আজকে তাঁরা স্বাধীনভাবে কাজ করতে পারছেন না। মাননীয় মন্ত্রী মহাশয় আপনার জবাবে বলবেন ডেপুটি রেজিস্ট্রার প্রশাসন রাজা গোপাল চক্রবর্তী মহাশয় তিনিও পি.এইচ.ডি. তারপর জ্যোতিভূষণ দত্ত মহাশয়, এঁরাও চলে গেছেন। ৫/৬ জন গুরুত্বপূর্ণ অফিসার চলে গেছেন। কিভাবে চালাবেন? কৃষ্ণনগর গভর্নমেন্ট কলেজে এই অবস্থা দেখা দিয়েছে। সেখানে চরম বিশৃঙ্খলা, ছাত্ররা কলেজে ঢুকতে পারছে না। আজকে ভাস্কর রায়চৌধুরি, প্রোটোকল জয়েন্ট সেক্রেটারিকে চিঠি দিয়েছেন, কারিগরি শিক্ষা ক'টা ক্লাশ, কত অধ্যাপক, কিভাবে পঠন-পাঠন হচ্ছে, আমি কি ভাবে পড়াব?

[4-00 – 4-10 P.M.]

আবার বলছি, জয়েন্ট সেক্রেটারি বেতন পান ৮ হাজার টাকার মতো, আর ভাস্কর চৌধুরির মতো শিক্ষক বেতন পান ৩ হাজার ৬০০ টাকা। কিভাবে কাজকর্ম হবে? তাছাড়া প্রটোকল অনুযায়ী একজন জয়েন্ট সেক্রেটারি উপাচার্যকে চিঠি দিতে পারেন কিনা সেকথাও আপনি বলবেন। আপনার ডেপুটি সেক্রেটারি যে কথা বলেছেন যে, রেজিস্ট্রার শিক্ষকদের মাইনে বেড়েছে, কাজেই তাঁদের দিয়েও ক্লাশ নেওয়াবার ব্যবস্থা করতে হবে—এরও জবাব দেবেন। ১৯৩০ সালের বঙ্গীয় শিক্ষা আইনকে বাতিল করে দিয়ে ১৯৭৩ সালে যে শিক্ষা আইন পাস হয়েছে তাতে আপনি মাধ্যমিক ও প্রাথমিক শিক্ষা পর্ষদ নির্বাচিত করতে পারেন যেখানে নির্বাচিত কমিটি থাকবে। আজকে প্রাইমারি স্কুলের গৃহ নেই। এন.আর.ই.পি এবং আর.এল.ই.জি.পির মাধ্যমে বহু বহু টাকা পেয়েছেন, কিন্তু তাতে তিন ইঞ্চি দেয়ালের যে স্কুল বাড়িগুলি হয়েছিল সেগুলো সব পড়ে গেছে। এ-ব্যাপারে সুন্দরবনের গ্রামাঞ্চলে গিয়ে খবর নিন, জানতে পারবেন। ক্লাশ আরম্ভ হবার ছয় মাস পর বই পাওয়া যাচ্ছে। এর দিকেই একটা অব্যবস্থা। শিক্ষাক্ষেত্রে যে চরম অব্যবস্থা তার বিরুদ্ধে বলছি এবং শিক্ষার স্বার্থে......

(এই সময় সময় শেষ হয়ে যাওয়ার কারণে মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা দপ্তরের যে ব্যয়-বরাদ্দের দাবি সভায় উত্থাপিত হয়েছে আমি সেই দাবিকে সমর্থন করছি এবং বিরোধী দলের কাট মোশনের বিরোধিতা করে কয়েকটি কথা আমি এই সভায় উত্থাপন করছি। আমরা শিক্ষাটাকে যে দৃষ্টিভঙ্গি থেকে দেখি, বিরোধী দলের শ্রেণী দৃষ্টিভঙ্গির সঙ্গে সেটা মেলে না। যেহেতু একটা জাতীর উৎপাদনশীলতাটা শিক্ষার বুনিয়াদের উপর নির্ভর করে, তাই এটা প্রত্যাশা করেছিলাম যে, শিক্ষা সম্পর্কে বিরোধী দলের বিতর্ক আরও একটু গঠনমূলক হবে। কিন্তু সেই আশা দুরাশা। তাঁরা কোন দৃষ্টিভঙ্গি থেকে শিক্ষাটাকে দেখেন সেটা এর থেকেই বোঝা যায়। বিশেষ করে ১৯৭২ থেকে ১৯৭৭—এই সময়টাতে তাঁরা শিক্ষাটাকে কোন জায়গায় নিয়ে গিয়েছিলেন সেটা জানতে কারও বাকি নেই। তবে সেটা এখানে বলার সময় আমার নেই। যে কথা উল্লেখ করতে চাই, আজকে এই আন্তর্জাতিক সাক্ষরতা বর্ষে সাক্ষরতা প্রসারের যে দাবি জানানো হয়েছে আমার মনে হয় সেটা আমাদের দেশের দিকে লক্ষ্য রেখেই জানানো হয়েছে। যে হাল কংগ্রেস করে গিয়েছিলেন তারজন্য সাক্ষরতা বর্ষে কিছু দায়িত্ব নিশ্চয়ই আমাদের উপর এসে পড়ে। সেই দায়িত্বের কথা স্মরণ করে আজকে গণশিক্ষা বিভাগ গঠন করাটা উপযুক্ত প্রয়াস বলে মনে করি। যেভাবে গণশিক্ষার ব্যাপারটা সম্প্রসারণ করা হয়েছে, যেভাবে সেটা মানুষের মধ্যে নিয়ে যাবার চেষ্টা হচ্ছে এবং যেভাবে পশ্চিমবঙ্গের গণমাধ্যমকে সাক্ষরতা প্রসারের ক্ষেত্রে যুক্ত করা হয়েছে সেটা নিশ্চিৎভাবে আমাদের দেশের কাছে একটা স্বতন্ত্র দৃষ্টিভঙ্গি যা অন্যান্য রাজ্যগুলো অনুসরণ করতে পারবে। আমাদের রাজ্যে ২০টি ব্লকে ইতিমধ্যে পঞ্চায়েতের মাধ্যমে সাক্ষরতা প্রসারের কাজ আরম্ভ করা হয়েছে। আমরা দেখেছি, কলকাতার তিনশ বছর পূর্তি উপলক্ষে এখানে এক্ষেত্রে একটা বড় প্রকল্প নেওয়া হয়েছে। এক্ষেত্রে আমার কিছু বক্তব্য রয়েছে। এই গণ শিক্ষা প্রসারের জন্য অনেকভাবে যে কাজকর্মগুলি হচ্ছে—কোথায়ও বয়স্কদের জন্য শিক্ষা, কোথায়ও ফাংশনাল লিটারেসী,

কোথায়ও কৃষকদের জন্য শিক্ষা। আমার বক্তব্য হল, এসবগুলোকে একটি আমব্রেলার মধ্যে নিয়ে এসে ৯ বছর থেকে ১৪ পর্যন্ত নন-ফর্মাল এবং তারপর ১৪ বছরের উপর থেকে ৩৫-৪০ বছর বয়স্কদের জন্য অ্যাডাল্ট এডুকেশন—এই দুটিমাত্র বিষয় যদি রেখে দেওয়া হত তাহলে কাজটা সহজ হত।

সেইভাবেই আগামী দিনে যাতে দেখা হয় তারজন্য এই সাজেশন আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে রেখে যেতে চাই। আমার দ্বিতীয় সাজেশন হচ্ছে, যাঁরা স্বেচ্ছাসেবক হিসাবে কাজ করছেন—স্বেচ্ছাসেবক হিসাবে পশ্চিমবঙ্গে বিভিন্ন গণসংগঠনে আছেন, সেখানে যাঁরা কাজ করছেন তাঁরা সামাজিক মর্যাদা পেলে তাঁদের কাজে তাঁরা উৎসাহিত হতে পারতেন। তাঁদের যেভাবে মর্যাদা পাওয়া উচিত ছিল তা তাঁরা পান না। কংগ্রেসিরা যেভাবে শিক্ষাকে এখানে রেখে গেছেন, তাঁরা মনে করতেন যে এটা একটা অনুৎপাদক খাত, আমরা শিক্ষাকে কখনই অনুৎপাদক খাত হিসাবে মনে করি না। শিক্ষার সঙ্গে যাঁরা যুক্ত তাঁদের কাজকে অনুৎপাদক ভেবে বাজেটে কেন্দ্রীয় সরকার ক্রমাগত বরাদ্দের অঙ্ক কমিয়ে এসেছেন। এই রাজ্যে কংগ্রেস পরিচালিত যে সরকার ক্ষমতায় ছিলেন তাঁরাও অনুরূপভাবে শিক্ষাকে অনুৎপাদক খাত হিসাবে মনে করতেন। কিন্তু আমরা সেই হিসাবে মনে করি না, যেহেতু উৎপাদনের সমস্ত বিষয়টাই শিক্ষা ব্যবস্থার উপরে নির্ভর করে, সেইহেতু আমরা একে যথেষ্ট গুরুত্ব দিয়ে থাকি। কংগ্রেসিরা শিক্ষাকে কম গুরুত্ব দিয়ে আসার ফলে যে মানসিকতা মানুষের মধ্যে তৈরি হয়েছে, যাঁরা নিরক্ষর মানুষদের সাক্ষরজ্ঞান করে তোলার কাজ করছেন সেই সমস্ত স্বেচ্ছাসেবক সংস্থায় যেসব মানুষ কাজ করছেন তাঁদের যে সামাজিক মর্যাদা ও সম্মান পাওয়া উচিত ছিল তা আমরা দিতে পারছি না। সাক্ষরদানের কাজে আমরা যদি একটা প্রতিযোগিতামূলক মনোভাব তৈরি করতে পারতাম, যদি জেলার মধ্যে এই কাজে যে সবথেকে ভালো তার দিকে মনোযোগ দিতে পারতাম তাহলে এই কাজে আরও বেশি সাফল্য আমরা লাভ করতে পারতাম। মাধ্যমিক এবং প্রাইমারি শিক্ষার প্রশ্নে প্রথম কথা হচ্ছে যে আমাদের দেশের সমস্ত শিশুকে প্রাথমিক শিক্ষার আওতায় নিয়ে আসার জন্য আমাদের সংবিধানে বলা হয়েছে এবং এছাড়াও কোঠারী কমিশন ১৯৬৬ সালের আগস্ট মাসে তাঁদের রায়ের মধ্যেও এই কথাটা প্রকাশ করেছেন। তখন এই কথাটা বলা হয়েছিল। তারপরে ১৯৭৭ সালের আগে পর্যন্ত কংগ্রেস সরকার এই ব্যাপারে কোনও ব্যবস্থা গ্রহণ করেননি। সব শিশুকে বিদ্যালয়ে নিয়ে আসার জন্য যা কিছু কাজকর্ম হয়েছে তা ১৯৭৭ সালের পর দু'একটি ব্যতিক্রমকে বাদ দিলে এই বামফ্রন্টের আমলেই হয়েছে। প্রায় সমস্ত শিশুকে শিক্ষার আঙিনায় এনে তাদের জন্য ডে মিলের ব্যবস্থা আমরাই করেছি, এরজন্য অবশ্য ৭০ পয়সা বরাদ্দ আছে। আমার সাজেশন হচ্ছে এই ডে মিলকে যদি কার্যকর করতে হয় তাহলে—সাবজেক্ট কমিটির রিপোর্টের মধ্যেও এটা উল্লেখ আছে, আমি দেখেছি—সমস্ত পঞ্চায়েত এবং পৌরসভাকে এরসঙ্গে যুক্ত করতে হবে। কিভাবে, কাদের দিয়ে রান্না করা খাবার শিশুদের দেওয়া যায়, যদি অঙ্গনওয়ারী সেন্টারকে বা বাল-বিকাশ কেন্দ্রকে দেওয়া যায় বা কোনও সংগঠনকে দিয়ে তাদেরকে উৎসাহিত করে যুক্ত করা যায় কিনা তা ভেবে দেখা যেতে পারে এবং সেই সাথে সাথে উপযুক্ত কুক্‌কে যদি খুঁজে বার করতে পারি তাহলে এই ৭০ পয়সাতেই আমরা খাওয়াতে পারি।

প্রাইমারি শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস্ সম্প্রদায়ের সমস্ত মেয়েকে আমরা পোষাক দিতে পেরেছি। আদার কাস্টের ক্ষেত্রে শতকরা ২৫ জনকে আমরা পোষাক দিতে পেরেছি এবং এই ভাবে বিভিন্ন উপায়ে প্রাথমিক শিক্ষা লাভের জন্য উৎসাহিত করতে পারছি। এইভাবে বিনামুল্যে যতটা দেওয়া সম্ভব তা দিয়ে শিশুদের এবং অভিভাবকদের উৎসাহিত করার চেষ্টা চলছে এবং বিগত কয়েক বছরের মধ্যে মানুষের শিক্ষালাভের জন্য চেতনার বিকাশ ঘটানো সম্ভব হয়েছে। এইভাবে শিশুদের স্কুলের আঙিনায় নিয়ে আসার চেষ্টা চলছে এবং অনেক বেশি সংখ্যক ছাত্রকে স্কুলের আঙিনায় আমরা নিয়ে আসতে পেরেছি—এটাই হচ্ছে আমাদের বড় সাফল্য। এই প্রসঙ্গে দুর্বলতম দিক যেটি সেটি হল প্রাথমিক স্কুলের ছাত্রদের মূল্যায়ন ব্যবস্থা চালু করা। ছাত্র-ছাত্রীদের মূল্যায়নের কাজটা বিভিন্ন স্কুলের যে সমস্ত শিক্ষক মন্ডলী আছেন তাঁরাই করেন। তাঁরা যাতে এটাকে ভালভাবে করার জন্য, অভিমুখীকরণ এবং ট্রেনিংয়ের ব্যবস্থা তাঁদের জন্য করা হয়েছে ঠিকই, কিন্তু তা সত্ত্বেও এরমধ্যে কিছু ফাঁক থেকে যাচ্ছে। এই মূল্যায়ন যাতে যথাযথভাবে হতে পারে সেটা বিশেষভাবে দেখা দরকার এবং তা করতে পারলে আমাদের দেশের শিক্ষা ব্যবস্থার যে বিশেষ গুণগত দিক তা আমরা পেতে পারতাম, আমরা বিশেষভাবে উপকৃত হতে পারতাম। সেই জায়গায় একটা ফাঁক থেকে যাচ্ছে। প্রাইমারি স্কুলের শিক্ষা ব্যবস্থাকে দেখাশুনার জন্য যে পরিকাঠামো আছে সেটা যথেষ্ট নয়।

[4-10 – 4-20 P.M.]

একটা ব্লকে একজন বা ২ জন এস আই দিয়ে কয়েকশো স্কুল চালানো যায় না। স্কুলে শিক্ষকরা সময়মতো যাচ্ছেন কিনা, শিক্ষকদের কি কি অসুবিধা হচ্ছে তা দেখার জন্য আরও এস আই থাকার দরকার। তবেই শিক্ষার মূল্যায়ন সঠিকভাবে হবে বলে আমার মনে হয় এবং সেইদিক থেকে এই ইনফ্রাস্ট্রাকচার যথেষ্ট নয় বলেই আমার মনে হয়েছে। সেই কারণে পঞ্চায়েতকে এবং পৌরসভাগুলিকে যদি কার্যকরভাবে এর সাথে যুক্ত করা যায় কিনা এবং যাতে রেগুলার ওয়েতে মূল্যায়ন হয় তারজন্য ব্যবস্থা করতে হবে। শিক্ষাকে উন্নতির দিকে এগিয়ে নিয়ে যেতে গেলে শিক্ষা অনুরাগী মানুষকে এবং অভিভাবকদের এর সাথে বিশেষ করে যুক্ত করতে হবে। তারা শিক্ষকদের সাহায্য করবেন এবং শিক্ষাকে উপযুক্ত ভাবে চালিয়ে নিয়ে গিয়ে তার মূল্যায়ন ব্যবস্থা ঠিকভাবে করার জন্য তার চেক আপের ব্যবস্থা করবে এবং যাতে সমস্ত স্কুলের ছাত্রছাত্রীরা ডে মিল পায় তার দিকে দৃষ্টি দেবেন। এইরকম যে সমস্ত সমস্যা আছে তারা এর সমাধান করবেন। তারপরে আমার মনে হয়েছে যে, পঞ্চম শ্রেণীকে প্রাইমারি স্কুলের আওতায় নিয়ে আসা উচিত। কোঠারিয়া কমিশনের সুপারিশ অনুযায়ী আমাদের রাজ্যের শতকরা দুইভাগ স্কুলে এই ব্যবস্থা আছে। আমার মনে হয় যদি ৫ম শ্রেণী পর্যন্ত প্রাথমিক স্কুলে পড়ানো যায় তা হলে মাধ্যমিক স্কুলের যে স্থান সংকুলান সেটা অনেকটা কমবে। প্রাথমিক স্কুলের সংখ্যা যে হারে বৃদ্ধি পাচ্ছে তাতে আশা করি ৫ম শ্রেণী পর্যন্ত প্রাথমিক স্কুলে রাখার ক্ষেত্রে স্থান সংকুলান হবে না। তাছাড়া মাধ্যমিক স্কুলে অ্যাডিশনাল পোস্টে টিচার দেওয়ার ব্যাপারে বিশেষ অসুবিধা আছে। সেইজন্য ৫ম শ্রেণী পর্যন্ত প্রাইমারি স্কুলে রাখলে স্থান সংকুলানের প্রশ্নটাও থাকে না এবং অপারেশন ব্ল্যাকবোর্ডের ক্ষেত্রে সুবিধা হবে। এবং এতে ছাত্র-ছাত্রীদের পড়াশুনারও সুযোগ-সুবিধা বৃদ্ধি পাবে। মাননীয় শিক্ষা মন্ত্রী

তাঁর বাজেট ভাষণে ভোকেশনাল ট্রেড চালু করার কথা বলেছেন। ভোকেশনাল শিক্ষা চালু করার ব্যাপারে মুদালিয়া কমিশনের রিপোর্টে আগেই এটা ছিল। কিন্তু দ্বিতীয় এবং প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কংগ্রেস পক্ষ থেকে এরজন্য বেশি টাকা খরচ হয়েছিল। কিন্তু তার পরবর্তীক্ষেত্রে সেইরকম উদ্যোগ গ্রহণ করেননি। সুতরাং ভোকেশনাল ট্রেড চালু করার ক্ষেত্রে আমাদের সামগ্রিকভাবে প্রয়োজনীয়তার উপরে গুরুত্ব দিতে হবে। কোন ট্রেড চালু করবে এবং কোন ট্রেড চালু করলে পরে পরবর্তীকালে সমস্ত সুযোগ-সুবিধাগুলো দেবে এবং এরসাথে সেল্ফ এমপ্লয়মেন্টের প্রশ্নও জড়িত আছে। পরিশেষে আরেকটি কথা বলতে চাই যেটা গোবিন্দবাবু উল্লেখ করেছেন। সেটা হচ্ছে ৬০-৬৫ বছরের প্রশ্ন। একটা বামফ্রন্ট সরকার শুরু হয় কোনও এজ অফ রিটায়ারমেন্ট নিয়ে নয়। বামফ্রন্ট সরকার শুরু হবার আগে স্পিকার মহাশয়ের বামদিকে যাঁরা বসে আছেন তাঁরা এই শিক্ষক মহাশয়দের তৃতীয় শ্রেণীর নাগরিকে পরিণত করেছিলেন। তখনকার শিক্ষকরা মাত্র ১২৫ টাকায় কাজ করতেন। এবং আমরাই প্রথম এসে কিভাবে শিক্ষক মহাশয়দের স্বীকৃতি দেওয়া যায়। কিভাবে শিক্ষকদের সুযোগ-সুবিধা বৃদ্ধি করা যায় এবং কিভাবে তাদের অর্থনৈতিক অবস্থার উন্নতি করা যায় তার চেষ্টা করেছিলাম এবং শিক্ষকরাও তারজন্য আন্দোলন করেছিলেন। তাঁদের যাতে ইউনিফর্ম প্যাটার্ন হয় পে স্কেল ইত্যাদির ক্ষেত্রে এবং পে কমিশনের আওতায় তাঁরা যেন আসতে পারেন তারজন্য শিক্ষকরা আন্দোলন করেছিলেন। সেইদিক দিয়ে বামফ্রন্ট সরকার শিক্ষকদের পে কমিশনের আওতায় আনতে সক্ষম হয়েছেন, এবং একটা ইউনিফর্ম প্যাটার্ন আনতে পেরেছেন। অন্তত শিক্ষকরা মাস ১লা এখন বেতন পাচ্ছেন। সামগ্রিক এই বেতনের মধ্যে দিয়েই বামফ্রন্ট সরকারের শুরু হয়েছে। ৬০-৬৫ বছর নিয়ে যাঁরা কথা বলেছেন তাঁদের আমলে দীর্ঘদিন ধরে শিক্ষকদের প্রতি যে অবিচার, অসহযোগিতা হয়েছিল সেকথা তারা ভুলে গেলেন? সুতরাং তাঁদের মুখে এই কথা উচ্চারণ করা ঠিক নয়। তারপরে ৬০-৬৫ বছরের প্রশ্নে আলোচনা করতে গিয়ে আমি একটা কথা বলতে চাই যে, কলেজের শিক্ষকদের ক্ষেত্রে ৬৫ বছরের জায়গাতে ৬০ বছর করা যায় কিনা সেইদিকটা একটা দৃষ্টি দিতে হবে। এই নিয়ে বহু আলোচনাও হয়েছে। তবে এক্ষেত্রে আমার অভিমত যে সর্বভারতীয় হিসাবে ৬০ বছর হলে পরে ইউনিফর্ম প্যাটার্ন হয় এবং সেক্ষেত্রে কিছুটা সুবিধা হবে। এই ব্যাপারে যে অসুবিধাগুলি আছে সেগুলো দূর করে যাতে দ্রুত আগামীদিনে ইউনিফর্ম প্যাটার্ন সর্বত্র শিক্ষাক্ষেত্রে করা যায় সেইদিকে দৃষ্টি দিতে হবে।

গোবিন্দবাবুর বক্তব্য শুনে এটা আমার মনে হয়েছে যেটা বলতে চেয়েছেন, আগে ওঁরা রত্নাকরের ভূমিকায় ছিলেন এখন উই ঢিপির মধ্যে আছেন। আমি এই কথাটা বলে শেষ করতে চাই, উই ছিপিতে থেকে পশ্চিমবাংলার জনগণ যে জায়গায় এখন রেখেছে সেই জায়গা থেকে বেরোতে পারবেন না। এই কথা বলে, আমি আবার কাট মোশনগুলির বিরোধিতা করে, ব্যয়বরাদ্দের দাবিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি:** মাননীয় উপ্পাধ্যক্ষ মহাশয়, এই শিক্ষা খাতের যা বাজেট বক্তৃতা করা হয়েছে এবং যেভাবে উত্থাপিত করা হয়েছে আমি তা সমর্থন করছি না এবং আমাদের পক্ষ থেকে যে সমস্ত কাট মোশনগুলি দেওয়া হয়েছে আমি তা সম্পূর্ণরূপে সমর্থন করছি। এখানে দুটো বক্তৃতা আমাদের সামনে আছে। এখন যে বক্তৃতা করলেন আমি ঠিক তাঁর

নাম জানিনা। কিন্তু বক্তব্য শুনে মনে হল সি.পি.এমের. সদস্য হবেন। প্রথমে ভুল করেছিলাম আর.এস.পি. ভেবে, কিন্তু দেখলাম আর.এস.পি. দল পাশে বসে আছেন। প্রথমে ৬০।৬৫ শুনে তাই মনে হয়েছিল। স্যার আমি জানি, এখানে যদি মুখ্যমন্ত্রী থাকতেন এবং তাঁর সামনে যদি বক্তব্য করা হত—কিন্তু তিনি আজকাল এত টেনসনড্ হয়ে থাকেন,—আমার তো মনে হয় ভদ্রলোক কোনওদিন না হাইপারটেনশনে মারা যান। ওঁনাকে আনন্দমার্গীরা মারবেন, আপনাদের দলের নেতারই ওঁনাকে মেরে ফেলবেন। তিনি আটটা, দশটা দপ্তর কাঁধে চাপিয়ে রেখে দিয়েছেন কিন্তু তিনি তো মা দুর্গা নন, মা দুর্গা হতে পারেন না এবং যার ফলে উচিত হচ্ছে যেটা সবচেয়ে বড় জিনিস তা হচ্ছে বিরোধী দলের পক্ষ থেকে আপত্তি করা। দেশের মানুষের জানা দরকার। একটা মুখ্যমন্ত্রী, সবচেয়ে তাঁর সমস্ত টাইম মেনটেন করে মাত্র দু ঘন্টা দিনে, তাঁর সেক্রেটারি টোটাল এডুকেশন ডিপার্টমেন্টের ফাইল নিয়ে আসেন তাঁর কাছে সই করবার জন্য, এবং তিনি দেখিয়ে দেন যে ফাইলে কোন জায়গাটাতে সই করতে হবে। কোনও ডিটেলসে যাবার সময় নেই এবং মানসিকতাও নেই। বিরোধীদলের পক্ষ থেকে এটাই সবচেয়ে বড় কথা। আমরা জানি, মুখ্যমন্ত্রী প্রায়ই বলেন, আমরা আসার পরে টিচারদের মাইনে বাড়েনি, আমি একমত হয়ে বলছি, আপনারা বাড়িয়েছেন। অন্যান্য রাজ্যের চেয়ে খরচ অনেক বেশি করেছেন। আমি কংগ্রেসের লোক হয়েই এই কথা বলছি। আপনারা শিক্ষাখাতে অনেক বেশি ব্যয় করেছেন। কিন্তু আপনারা একটা কথা অস্বীকার করেন, সেটা হল গিয়ে প্রাথমিক শিক্ষক এবং উচ্চ মাধ্যমিক শিক্ষকদের জন্য যে পরিমাণ অর্থ ব্যয় করেছেন, বিশেষ করে শিক্ষকদের বেতন সংক্রান্ত। ইউনিভার্সিটির ক্ষেত্রে, কলেজের ক্ষেত্রে কিন্তু সেই দাবি করতে পারেন না। এখানে কান্তিবাবু আছেন, উনি নিজেও শিক্ষক। বর্তমান যিনি গভর্নর—কেন্দ্রের শিক্ষামন্ত্রী ছিলেন ১৯৭৩ সালে—তিনি ইউনিভার্সিটির টিচারদের, লেকচারারদের মাইনে বাড়াবার জন্য সবচেয়ে আগে সুপারিশ করেছেন। বেতন দিয়েছিলেন। ওয়েবকুটা সাধুবাদ জানিয়েছেন। আপনাদের গভর্নর তো ফ্রন্টের প্রিয় গভর্নর। নিশ্চয় এই তথ্য বিকৃত বলবেন না। কাজেই দুটো ভাগ আছে। ব্যাপারটা টাকার নয়। ব্যাপারটা, টাকা দিয়েছেন অস্বীকার করা যায় না কিন্তু খরচ হচ্ছে কি ভাবে? আর এতে আপনাদের গুণগত দিক থেকে শিক্ষক, অশিক্ষক কর্মচারিদের শিক্ষার মান বাড়ছে না কমছে? আজকে এইখানেই দুটো ভাগে ভাগ করতে হবে। আমাদের আপত্তি যেখানে, সামগ্রিক দিক থেকে বরাদ্দ করেছেন ঠিক আছে, কিন্তু আমার প্রশ্ন হল, গুণগত দিক থেকে শিক্ষার মান বাড়তে পারে না।

[4-20 – 4-30 P.M.]

আউট পুট সাইট, অর্থাৎ পরিমাণগত দিকটা আপনারা বাড়িয়েছেন এটা ঠিক কথা, কিন্তু আমি আপনার কাছে একটা একটা করে তথ্য দিয়ে প্রমাণ করে দেব যে নৈরাজ্য, অব্যবস্থা, ইরেগুলারিটিস এবং কোনও কোনও জায়গায় দুর্নীতিও প্রমাণ করে দেব। আপনারা অনেক সময় ১৯৭২-৭৩ সালের কথা বলে গালাগালি দেন, কিন্তু আজকে শিক্ষা ক্ষেত্রে স্পেসিফিক্যালি জায়গায় কথা বলব, যেখানে নৈরাজ্য। বর্ধমান বিশ্ববিদ্যালয় থেকে আরম্ভ করে কলকাতা বিশ্ববিদ্যালয় পর্যন্ত, বিভিন্ন জায়গায় প্রিন্সিপাল দিতে পারছেন না, এই ব্যর্থতা পজিটিভ এবং এই ব্যর্থতা আমি নাম করে তুলে ধরতে চাই। পরবর্তীকালে আপনি এ বিষয়ে বলবেন এটা আমার প্রত্যাশা থাকল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এবার সবচেয়ে

আগে বলব সেই বার্ণিং ইস্যু সম্বন্ধে এবং যেটা নিয়ে ফরোয়ার্ড ব্লক, আর.এস.পি. ও সি.পি.আই শিক্ষক সংগঠনগুলি রাস্তায় নেমে পড়েছে সক্রিয়ভাবে ও সি.পি.আই শিক্ষক সংগঠন অল রেডি এই বিষয়ে আইন অমান্য করেছে। এটা তো রাজনৈতিক হিপোক্রেসি, অর্থাৎ ক্ষমতার ভন্ডামী, এখানে এসে বলবেন এই বাজেট বরাদ্দ সমর্থন করছি, আমাদের মুখ্যমন্ত্রী যা বলছেন আমরা তাতে একমত, আর বাইরে গিয়ে বলবেন ৬০ বছর মানছি না। এটা হল একটা রাজনৈতিক হিপোক্রেসি, ক্ষমতার অংশীদার আমরা হব, সস্তার জনপ্রিয়তার জন্য জেল খাটবেন, আর রবীন্দ্রসদনে গান শোনার জন্য এখানে এসে টিকিট নিয়ে যাবেন। কিন্তু আপনারা এটা নিয়ে চেঁচিয়ে বলুন, এটা নিয়ে যতীন চক্রবর্তী বাইরে বলছেন, আর ভেতরে এসে ৬০ বছরকেই সমর্থন করছেন। সরকারে থাকা অথবা না থাকা বড় কথা নয়, বিধানসভায় ভেতরে এবং বাইরে দলের নীতিই বড় কথা। আমরা এই ৬৫ বছর নিয়ে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করেছি, এবং তাকে বলেছি যে এটাকে আপনি প্রেস্টিজ ইস্যু করছেন কেন। এই ইস্যু কংগ্রেস, কমিউনিস্ট ইস্যু নয়, এটা সরকার একটা ভুল করেছে। জ্যোতি বাবুর সময়ের অভাব, তাই তার উপর অসীমবাবু, কান্তিবাবুরা চাপিয়ে দিয়েছেন, আর উনি সেটা চালু করে দিয়েছেন। কংগ্রেস আমলে টিচার্স কম ছিল, তা সত্ত্বেও আমরা একবার ঐ ৬০ বছরের কথা ভেবেছিলাম, কিন্তু তখন ঐ সি.পি.এম দলের সমস্ত সদস্যরা এর প্রতিবাদ করেছিল। আর আজকে ঐ ৬০ বছর নিয়ে তারা দাবি করছেন। আপনারা এটা দাবি করুন যে ৬৫ বছর আর ৬০ বছর করার নূন্যতম ১৯৮০ সাল ধরা হোক। ১৯৮০ সালের আগে যারা কষ্ট করেছেন, আমি ধরে নিই কংগ্রেস আমলে যারা কষ্ট করেছেন, চাকরি করেছেন, তাদের ক্ষেত্রে ৬৫ বছর মেইনটেইন করা হোক এবং এটা করা যেতে পারে। আমরা হিসাব করে দেখেছি, যে ৬০ বছরে নতুন স্কেল নিয়ে এবং পেনশন নিয়ে একজন শিক্ষক যদি রিটায়ার করেন, তাহলে তার যে আর্থিক লাভ হবে, নতুন স্কেল না নিয়ে পেনশন না নিয়ে ৬৫ বছর চাকরি করলে তার অতিরিক্ত ৩৫ হাজার টাকা লাভ হবে। আপনাদের পক্ষ থেকে যে আর্থিক লাভ-লোকসান দেখানো হচ্ছে সেটা ভুল, সেটা ঠিক নয় এবং যে স্কীম আপনারা চালু করছেন বা যে স্কীম আপনারা বাজারে প্রচার করছেন সেটা ঠিক নয়। আমি জানি যে আপনারা এটা নিয়ে একটা রাজনীতি করছেন। কারণ ৬৫ বছরটাকে যদি ৬০ বছরে আপনারা কম্পালসারি করে দেন তাহলে ৫০ হাজারের মতো চাকরি হবে, আর বেকার যুবকদের নির্বাচনের আগে দেখাচ্ছেন যে তোমাদের চাকরির সুযোগ করে দিচ্ছি। আর একদিকে শিক্ষকদের বলছেন, যে তোমরা এই স্কীম গ্রহণ করো তোমরা অনেক লাভবান হবে, এটার কোনওটাই সত্যি নয়। পরিসংখ্যান দিয়ে আমি বুঝিয়ে দিয়েছি, টাকা এই স্কেলে যদি কোনও শিক্ষক ৬৫ বছর চাকরি করে তাহলে তার ৩৫ হাজার টাকার মতো অতিরিক্ত লাভ হবে, আর নতুন স্কেলে পেনশন নিলে এই ৩৫ হাজার টাকা তার ক্ষতি হবে।

সুতরাং আপনারা লাভের অঙ্ক যেটা দেখিয়ে দিচ্ছেন সেটা আসলে লোকসান, সেই লোকসানের অঙ্ক হচ্ছে ৩৫ হাজার টাকা। আজকে এই ইস্যুতে সিক্রেট ব্যালটে ভোট নিন। এই রকম আগেও হয়েছে, যখন বাংলা বিহার মার্জারের প্রশ্ন উঠেছিল তখন বিধানসভার নির্বাচনকে কেন্দ্র করে ঠিক এই ইস্যুর উপর ভোট করা হয়েছিল, তাতে ডাঃ বিধানচন্দ্র

রায় হেরে গিয়েছিলেন, ডাঃ বিধানচন্দ্র রায়কে সেটা উইথড্র করতে হয়েছিল। আজকে এটাকে ইস্যু করে সেক্রেট ব্যালটে ভোটের ব্যবস্থা করুন, দেখুন কি ফল হয়। স্কুল কলেজে সমীক্ষা চালান, দেখবেন শতকরা ৯০/৯৫ ভাগ মানুষ যারা কমিটেড মেম্বার নয় সি পি এমের, যে সমস্ত শিক্ষক ৬৫ বছর মেনে নিয়েছেন তাঁরা ৬০ বছর বাধ্যতামূলকভাবে মানতে পারছেন না বিশেষ করে স্ল্যাব সিস্টেম না করে। কাজেই আমার প্রথম কথা ৬৫ বছর গ্রহণ করা হোক, এটা শিক্ষকদের কাছে একটা ইনসেনটিভ ছিল, সেই ইনসেনটিভের কথা মাথায় রেখে শিক্ষকরা শিক্ষকতা করতে আসতেন। আপনারা বলছেন শিক্ষকরা আজকে কমার্শিয়াল হয়ে গেছেন। শিক্ষকরা যদি কমার্শিয়াল হয়ে থাকেন তাহলে আপনারাই তাঁদের কমার্শিয়াল করে দিচ্ছেন, শিক্ষকদের নৈতিক মান কেড়ে নিচ্ছেন, শুধুমাত্র অর্থকরী কারণে টিউশনি করার দিকে তাঁদের এগিয়ে দিচ্ছেন যার জন্য তাঁরা ডেলিকেটেড ওয়েতে বা ডিটারমিনড ওয়েতে তাঁরা ছাত্রদের পাশে দাঁড়াচ্ছেন না। এতে যেমন শিক্ষকদের অর্থনৈতিক মান কমে যাচ্ছে তেমনি শিক্ষার মান অনেক দিক থেকে কমিয়ে দিচ্ছেন। আপনারা বলবেন টাকা বাড়িয়েছেন, কিন্তু গুণগত মান কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা দেখুন। জাতীয় ক্ষেত্রে যেখানে কমপিটিশন হচ্ছে সেখানে পশ্চিমবঙ্গের স্থান কোথায় সেটা দেখুন। এস ডি ও, আই এ এস, আই পি এস, ডি এম, সেক্রেটারি সমস্ত উচ্চ পদে আমরা কমপিটিশনে পারছি না। আমি বলতে চাই সমস্ত স্তরের কমপিটিশনে আমরা হেরে যাচ্ছি, আমরা পিছিয়ে আসছি। ১৩ বছরে আপনাদের কি কোনও কনট্রিবিউশন করার ছিল না? আমাদের ছেলেরা জাতীয় স্তরে যেখানে শিক্ষার মধ্য দিয়ে তাদের যোগ্যতার প্রমাণ দিয়ে বেরিয়ে আসবে সেখানে ১৩ বছরে আপনারা তেমন কিছু কি করেছেন যার জন্য সেই দাবি আপনারা করতে পারেন? একটা জিনিস ক্রমাগত লক্ষ্য করছি আপনারা এটাই খালি বলে আসছেন শুধু কংগ্রেস কি করেছে। এরপরে কংগ্রেস বলবে বৃটিশ সরকার কি করেছে, তারপর বৃটিশ সরকার বলবে মোঘল পাঠান সরকার কি করেছে। বর্তমান সরকার শুধু পিছনের সরকারকে দোষ দিচ্ছেন। এটা কি রাজনীতি? এটা রাজনীতি নয়। এখানে কতকগুলি কথা উঠেছে, আমি প্রাথমিক শিক্ষক নিয়ে শুরু করছি। যাঁরা ট্রেড ইউনিয়ন করেন তাঁরা জানেন যে স্কুল বোর্ডে যে প্রাথমিক শিক্ষকরা রয়েছেন তাঁদের প্রভিডেন্ট ফান্ডের টাকা আপনারা মেরে দিয়েছেন। আপনি যদি মন্ত্রী না হয়ে সেক্রেটারি হতেন তাহলে আপনাকে গ্রেপ্তার করা উচিত ছিল। প্রভিডেন্ট ফান্ডের টাকা বাইফার্কেট করার কোনও অধিকার নেই। নিয়মমতো প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দিয়ে সেটা জানিয়ে দেবার প্রয়োজন অনুভব করেন না। বাইরের কোনও পুঁজিপতি প্রভিডেন্ট ফান্ডের টাকা যদি মেরে দেয় তাহলে তার বিরুদ্ধে আইনে যে ব্যবস্থা নেওয়ার কথা বলেছেন তাতে তার কোমরে দড়ি দিয়ে নিয়ে যাওয়া হয়, সেই রকম আপনাদের কোমরে দড়ি দিয়ে নিয়ে যাওয়া উচিত। কারণ, আপনারা প্রাথমিক শিক্ষকদের সামান্য উপার্জনের টাকা হার্ড আর্নড মানি সেটা মেরে দিয়েছেন। আজকে ৬০/৬৫ বছরে পেনশনের কথা বলেছেন। আপনার দপ্তর পেনশনের ব্যাপারে কোনও মনিটারিং করে, দপ্তরে কোনও ডিসিপ্লিন আছে যে একটা নির্দিষ্ট সময়ে তাঁরা পেনশন পাবেন? কান্তিবাবুর স্মৃতি যদি দুর্বল না হয় তাহলে বলব উনি সদর্পে ঘোষণা করেছিলেন একটা মানুষ এক সপ্তাহের মধ্যে পেনশন যদি না পায় সমস্ত তথ্য জমা দেওয়া সত্ত্বেও তাহলে আমি পদত্যাগ করব। আমি কতকগুলি তথ্য আপনাকে দেব—আমার নিজের বাবার দিয়ে শুরু করছি, তিনি এখনও জীবিত। আপনি কি জানেন পেনশন পেতে

গেলে টাকা দিতে হয়?

[4-30 – 4-40 P.M.]

আপনি কোন্ যুগের শিক্ষক আমি জানি না, কিন্তু এই মানসিকতাটা একটু বোঝবার চেষ্টা করবেন। পেনসিল ঠুকে বলছে টাকা দাও, তারপর পেনশন লাও। বহু মানুষ শুধু নীতিকে কেন্দ্র করে পেনশন নিতে যান না অনেক পাবলিক, রুলিং পার্টির অনেকেই এটা আজকে স্বীকার করবেন। এইগুলিই হচ্ছে দপ্তরের ত্রুটি। মন্ত্রীকে আপনারা অন্যভাবে সমর্থন করুন। কিন্তু ডিপার্টমেন্টের ত্রুটির জন্য সমাজের যেখানে ক্ষয়-ক্ষতি হয়ে যাচ্ছে সেখানে আপনারা আক্রমণ করুন, তাতে কিন্তু আপনাদের মন্ত্রীর গদি চলে যাবে না। পেনশন পাবার জন্য শিক্ষকরা আপনার কাছে সুপারিশ করতে আসছে। শিক্ষকরা আপনার কাছে এসে বলছেন, আমি ৪০/৫০ বছর চাকরি করেছি, আপনি আমার পেনশনটা পাইয়ে দিন। ডি.পি.আই. অফিসে গিয়ে গিয়ে আমার জুতোর শুকতলা ক্ষয়ে গেছে আর কান্তিবাবু মাঝে মাঝে শুধু চিৎকার করে ঘোষণা করছেন—একজনও যদি কেউ পেনশন না পায় তাহলে আমি পদত্যাগ করব। ওনাকে তো তাহলে দিনে দুবার করে পদত্যাগ করতে হয়। আমি যদি সেই সমস্ত তথ্য দিই তাহলে ওনাকে ডেলি দুবার করে পদত্যাগ করতে হবে। বাজেট বক্তৃতার ত্রুটি বিচ্যুতির কয়েকটি কথা এখানে উল্লেখ করছি। বাজেট বক্তৃতায় ৭ পাতায় মুখ্যমন্ত্রী বলেছেন, অধ্যাপকদের নতুন ইউ.জি.সি. বেতনক্রমে ফিক্সেশনের জন্য গভর্নিং কমিটি হয়েছিল সেই কমিটি পুরো কাজ শেষ করে দিয়েছে এবং খুব সন্তোষজনক উপায়ে কাজ হয়ে গেছে। ১৯৮৬ সালে এই স্ক্রিনিং কমিটি তৈরি হয়। সেখানে একজন, আর একজন সুকুমার সেন নামে খুব পরিচিত অপদার্থ প্রাক্তন ডি.পি.আই.—এই দুইজনের উদাসিন্যের জন্য ৬৫ এর বেশি স্ক্রিনিং কমিটি ইউ.জি.সি. ফিক্সেশনের কাজ শেষ করতে পারেনি। ৬৫ করতে পেরেছেন, বাকিটা শেষ করতে পারেননি, অথচ আপনি বক্তৃতায় বলছেন সমস্ত কাজ শেষ হয়েছে। হয় আপনি এটা প্রত্যাহার করে নেবেন নতুবা রেশিও দিয়ে বলে দেবেন কত পারসেন্ট করতে পেরেছেন। বাজেটের ৭ পাতায় আরও বলেছেন, যে সমস্ত সরকারি কলেজ আছে সেখানকার বহু প্রিন্সিপ্যালের পদ এখনও ভ্যাকান্ট রয়েছে এই প্রশ্নটা আমি নির্মলবাবুর মন্ত্রিত্বের সময় এখানে নিয়ে এসেছিলাম। বহু জায়গায় প্রিন্সিপ্যালের পদ শূন্য পড়ে রয়েছে কয়েকটি কলেজে এমন ঘটনা ঘটেছে, যেখানে মুখ্যমন্ত্রীকে হস্তক্ষেপ করতে হয়েছে এবং প্রিন্সিপ্যাল পাঠাতে হয়েছে। যেমন ঝাড়গ্রাম কলেজের কথা আমি জানি। সেখানে ছাত্র, শিক্ষক, অশিক্ষক কর্মচারিদের রাস্তা রুখে দিতে হয়েছিল, ট্রেন রুখে দিতে হয়েছিল এবং তারা স্ট্রাইক পর্যন্ত করেছিল। তারপর মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপে সেখানে প্রিন্সিপ্যাল দিতে হয় এবং তারপর সেখানে গন্ডগোল থামে এক জায়গায় উনি বলেছেন, I have received reports from the students of different Government Colleges specially in the outlined areas like Jhargram, Cooch Behar etc. that classes in these colleges on some subjects are not held regularly due to the shortage of the teachers and the principals. Recently principals have been sted. কতকগুলি কলেজের নাম বলেছেন। আমি খবর নিয়ে দেখলাম দূরের কলেজের মধ্যে হলদিয়া, ঝাড়গ্রাম ছাড়া আর কোনও কলেজে আপনি প্রিন্সিপাল দিতে পারেননি। তাও আবার কি কারণে হলদিয়ায় দিয়েছেন আমি জানি না। কিন্তু ঝাড়গ্রামে

খুব সাংঘাতিক কারণ ছিল। সেখানে প্রচন্ড আন্দোলন হচ্ছিল। তারা আন্দোলন করে আদায় করে নিয়েছে। মুখ্যমন্ত্রী বলেছেন কুচবিহারে দেওয়া হয়েছিল আমি এখানে খুব আপত্তি জানাচ্ছি কারণ আমি আজকেই সংবাদ নিয়ে জানলাম কুচবিহার কলেজে প্রিন্সিপাল নেই। এটা সম্পূর্ণ অসত্য কথা। এখানে মন্ত্রী রয়েছেন, সেই কথা তিনি নিশ্চয় বলবেন। আমি উদাহরণ দিয়ে আরও বলছি যে টাকিতেও নেই, দুর্গাপুরেও নেই। আর দুর্গাপুরে একটা মজার ব্যাপার হয়ে আছে। দুর্গাপুরে একজনকে অ্যাকটিং প্রিন্সিপাল করে রেখে দিয়েছেন, যে অ্যাকটিং প্রিন্সিপাল নিজেই থাকতে চান না এবং তিনি কাউকে বিশ্বাস করে কাজ করেন না। এমন কি যে সমস্ত ইউনিয়ন রয়েছে তাদের সঙ্গেও কাজ করেন না। এস.এফ.আই.ইউনিয়নও দখল করে নিয়েছে। তারা পর্যন্ত আপত্তি করেছে। তা সত্ত্বেও তাতে অ্যাকটিং প্রিন্সিপাল করে রেখে দিয়েছেন। অথচ আপনি বাজেট বক্তৃতায় বলছেন সমস্ত জায়গায় প্রিন্সিপাল এবং টিচারস দিয়ে দিতে পেরেছি এটা সত্য নয়। এটা একটু বুঝিয়ে বলে দেবেন। আমি স্পেসিফিক্যালি এই কথাগুলি বললাম উনি কুচবিহারের নাম মেনশন করেছেন। আমি বলছি এই মুহূর্তে কুচবিহারে কোনও প্রিন্সিপাল নেই। মুখ্যমন্ত্রী স্বীকার করেছেন যে, বেশ কিছু কলেজে ঠিকমতো কাজ হচ্ছে না। কারণ অনেকগুলি কলেজে অধ্যাপকের পদ ফাঁকা পড়ে আছে যদি তাই হয়ে থাকে তাহলে অধ্যাপকদের বহু জায়গায় অ্যাডমিনিস্ট্রেটিভ জবে রেখে দিয়েছেন কেন? আমি আপনার কাছে সাজেশন হিসাবে রাখছি বহু বড় বড় অধ্যাপকদের এডুকেশন ডিপার্টমেন্ট বা ডাইরেক্টরেট, বোর্ড অফিস, হায়ার সেকেন্ডারি কাউনসিলে ডেপুটেশন বেসিসে রেখে দেওয়া হয়েছে।

অথচ কলেজে কলেজে অধ্যাপকদের অভাবের কথা স্বীকার করেছেন তাঁর বক্তৃতায় এবং পড়াশুনা ক্ষতিগ্রস্ত হচ্ছে। তাহলে এদের অ্যাডমিনিস্ট্রেটিভ জবে রেখে দেওয়া হয়েছে কেন? স্যার, ব্যাপারটা আমি বহুবার বহুভাবে রেখেছি এবং এমন কি প্রশ্নের আকারেও রেখেছি। তা ছাড়া অ্যাডমিনিস্ট্রেটিভ জবে তারা দক্ষও নন। সেই দক্ষতার জন্য আমি বারে বারে বলেছি যে সল্টলেকে যে ট্রেনিং সেন্ট্রার আছে এবং হেল্‌থ ডিপার্টমেন্ট ও অন্যান্য কয়েকটি ডিপার্টমেন্টের যারা দক্ষ নন তাদের যে রকম ট্রেনিং-এর ব্যবস্থা করা হয়েছে তেমনি এদেরও ৩ মাস বা ৬ মাসের জন্য ট্রেনিং-এর ব্যবস্থা করে অ্যাডমিনিস্ট্রেটিভ জবে এদের উপযুক্ত করে নিয়ে আসুন। তা না হলে আপনারা পাবলিক সার্ভিস কমিশনের কাছে যান এবং এদের নতুন কাজ দিন। টিচারদের এইভাবে অ্যাডমিনিস্ট্রেটিভ জবে নিয়ে আসবেন আর অপর দিকে ছাত্ররা পড়াশুনা করতে পারবে না এ অবস্থা দীর্ঘদিন চলবে কেন? এ তো বৃটিশ আমলের জিনিস। বৃটিশ আমলে এসব জিনিস তৈরি হয়েছিল এবং আজও সেটা পরিবর্তন করা যায়নি। আমি এই সঙ্গে সঙ্গে আরও বলেছিলাম এবং এখনও বলছি যে ইংরাজরা যেটা করে গিয়েছিল সেটা যদি একদম পরিবর্তন করতে না পারেন অর্থাৎ শুধু সরকারি কলেজের অধ্যাপকরা আসতে পারবেন অ্যাডমিনিস্ট্রেটিভ জবে এবং বেসরকারি কলেজের অধ্যাপকরা আসতে পারবেন না, সেটা পরিবর্তন করুন। কারণ যে যোগ্যতা নিয়ে সরকারি কলেজের অধ্যাপকরা অ্যাডমিনিস্ট্রেটিভ জবে আসছেন সেই সমতুল্য যোগ্যতার বহু মানুষ বেসরকারি কলেজে আছেন, তাদের নিয়ে এসে পূরণ করে দিন। তা হলে ক্রাইসিসটা সাময়িকভাবে হলেও সল্‌ভ করতে পারবেন পার্মানেন্টলি সল্‌ভ না হলেও এবং এরজন্য বিরাট আইনের

পরিবর্তনের দরকার নেই। রাজ্যের হাতে যে আইন আছে তা দিয়েই এটা করতে পারেন। কিন্তু এটা করবেন না, সে সময় মুখ্যমন্ত্রীর নেই ফলে আপনারা লুঠে-পুটে খাচ্ছেন। উনি নিজেও বিব্রত কিন্তু রাজনৈতিক সংকীর্ণতার জন্য কিছুতেই এই দপ্তরগুলি ঠিকমতন বন্টন করবেন না। এই প্রাথমিক দায়িত্ব পালন না করে বিরাট দায়িত্ব নিজের মধ্যে রেখে দিয়েছেন। ভাবলে লজ্জা লাগে যে এমন একটা মানুষ যে শনিপূজা থেকে আরম্ভ করে সব কিছু করবে যে হচ্ছে জ্যোতি বসু, মাঝখানে আর কেউ নেই। এরকম করলে দেশ চলে না, এ তো সব ধংস করে দিচ্ছেন। শুধু শিক্ষা জগতের নয়, সমস্ত রাজ্যকে এইভাবে আপনারা ধংস করে দিচ্ছেন। আজকে একটা জিনিস দেখলাম, একজন ভদ্রলোক যিনি প্রশ্নের উত্তর দেবেন তিনি এই হাউসে ৩০/৪০ বছর ধরে আছেন, সেখানে উত্তর দেবার জন্য হুইপ সুমন্তবাবুকে ফেউ হিসাবে রেখে দিয়েছেন এবং তিনি বলে দিচ্ছেন। আমি স্পিকারের কাছে জানতে চেয়েছিলাম যে এর কারণ কি? তিনি বললেন, না, উনি আপনাদের অনেক কথা শুনতে পাচ্ছেন না তারজন্য একজনকে রেখে দিয়েছেন, তিনি শুনে প্রমপ্ট করবেন। এগুলি খুবই দৃষ্টিকটু ব্যাপার আমার তো ধারণা উনি খুবই ফ্লোর ফিট। এই হাউসে উনি তো দীর্ঘদিন ধরে আছেন, এই হাউস তো ওঁনার বাড়ির মতন হয়ে গিয়েছে। কাজেই আমি বলব, সার্বিক কারণে উনি যদি কানে শুনতে না পান তাহলে কানে যন্ত্র নিন অথবা তাতে যদি না হয় তাহলে এই সংসদীয় গণতন্ত্রকে শেষ না করে বাড়িতে বসে থাকুন, পেনশন খান। স্যার, আমি ওঁর বাজেট বক্তৃতার ৮-এর পাতার প্রতি একটু দৃষ্টি আকর্ষণ করছি। এখানে বলা আছে, নেতাজী ইন্সটিটিউট অব এশিয়ান স্টাডিসের ব্যাপার। এখানে মুখ্যমন্ত্রী মহাশয় বলছেন যে এটা হায়ার রিসার্চ ইন্সটিটিউট এবং এখানে কাজকর্ম খুব ভালো হচ্ছে। স্যার, বছর তিন/চার আগে আমার একটি প্রশ্নের জবাবে তৎকালীন উচ্চশিক্ষামন্ত্রী নির্মল বসু মহাশয় দীর্ঘ একটি তালিকা দিয়ে বলেছিলেন যে এই ইন্সটিটিউশানে কি কি রিসার্চ প্রোজেক্ট নেওয়া হয়েছে, গবেষকদের নাম এবং তালিকাও দিয়েছিলেন। আমি তারপর প্রশ্ন করেছিলাম এই প্রোজেক্ট শেষ হয়েছে কিনা এবং তার কোনও হদিশ আছে কিনা। স্যার, আমার সংবাদ হচ্ছে, একজন মাত্র গবেষক সে তার রিসার্চ সাবমিট করেছে আর বাদবাকি যতজনকে এখানে দেওয়া হয়েছে কেউ রিসার্চ সাবমিট করেননি আজ পর্যন্ত অথচ বলছেন এই রিসার্চ ইন্সটিটিউট দারুণ কাজ করছে। আমার কাছে আরও সংবাদ এই রিসার্চ চালাবার জন্য অলরেডি প্রায় ৫০/৬০ লক্ষ টাকা খরচ হয়ে গিয়েছে অথচ যারা রিসার্চ করছে তাদের রিপোর্ট এসেছে কি আসেনি তা দেখবার মতন কোনও ব্যবস্থা নেই। আজকে মুখ্যমন্ত্রী মহাশয় এখানে নেই। স্ট্রেটওয়েতে, পজিটিভ ওয়েতে উল্লেখ করে বলছি যে ৫০ লক্ষ টাকা খরচ করেছেন এই প্রতিষ্ঠানের জন্য অথচ আজ পর্যন্ত একটার বেশি দুটি রিপোর্ট সাবমিট করতে পারেননি।

[4-40 – 4-50 P.M.]

নির্মলবাবু যে উত্তর দিয়েছেন তাকে কেন্দ্র করে এটা বললাম। শুধু তাই নয়, আপনারা এটাও দেখছেন না যে কাকে নিয়োগ করছেন। ১৯৭২ সালে বিশিষ্ট বামপন্থী চিন্তাবিদ এবং বিশিষ্ট অধ্যাপক ডঃ রঘুবীর, যিনি বর্ধমান বিশ্ববিদ্যালয়ের পলিটিক্যাল সায়েন্সের হেড অব দি ডিপার্টমেন্ট, তাকে বর্ধমানে প্রথমে ভাইস-চ্যান্সেলর করা হয়। সেই সময়ে তিনি একদিনের বেশি দুই দিন বর্ধমানে টিকতে পারেননি, তাকে কোনও একটা কারণে চলে

আসতে হয়। তারপরে রাধারমন চক্রবর্তী, তিনি যদিও বামপন্থী সমর্থক, বামফ্রন্টের লোক, তাকে সেই সময়ে নেতাজী ইন্সটিটিউটের ডাইরেক্টর করা হয়েছিল। এই দুটো পদেই আপনাদের সমর্থককে ত্যাগ করিয়ে একজন বদমায়েস টাইপের লোক তাকে এ' দুটো পোস্টে বসিয়ে দেওয়া হয়েছে। যিনি প্যানেলের সেকেন্ড নাম্বারে ছিলেন, তিনিই পরিকল্পনা করে তাকে বর্ধমানে টিকতে দেননি। সেখানে যিনি এক সময়ে বামফ্রন্টের বিরোধী ছিলেন, তিনি এখন বামফ্রন্টের সমর্থক হয়ে দুটো স্কীম পোস্ট দখল করে বসে আছেন। আজকে কি অবস্থা হয়েছে? আপনাদেরই সমর্থক, যার পারিবারিক পরিচয় আরও সাংঘাতিক, যিনি বিবেকান্দ পরিবারের সঙ্গে যুক্ত, সেই মানুষটি আজকে পাগল হয়ে ভুল বকছেন এবং বাড়িতে অর্ধাহারে, অনাহারে দিন কাটাচ্ছেন। তিনি আমাদের সমর্থক নন, কিন্তু তার মান মর্যাদাকে কেন্দ্র করে এই বিষয়টা জড়িত সেজন্য উল্লেখ করলাম। রমারঞ্জনবাবুর বিরুদ্ধে তদন্ত করছেন সে জন্য সেদিকে যাব না। আমি দাবি করছি যে এখন যাকে দিয়েছেন তার নামও যুক্ত আছে। কাজেই বর্তমানে যিনি আছেন তার বিরুদ্ধেও যেমন রমারঞ্জনবাবুর বিরুদ্ধে তদন্ত করছেন, সেই একইভাবে তদন্তের দাবি করছি। রমারঞ্জনবাবুর বিরুদ্ধে যে ধরনের অভিযোগ, যে নেচার অব কমপ্লেইন ছিল, একই ধরনের কমপ্লেন এই মানুষটির বিরুদ্ধেও আমি রাখছি। আপনি তদন্ত করে দেখবেন যে তার সঙ্গে অর্থকরী ব্যাপারটা যুক্ত আছে। সুতরাং আপনি যদি এগুলি দেখেন তাহলে একটা প্রতিষ্ঠান বাঁচবে, রাজ্য সরকারের টাকা বাঁচবে এবং যে উদ্দেশ্য নিয়ে আপনি এটা গঠন করেছেন এবং প্যাট্রোনাইজ করছেন তার একটা সার্থকতা হবে। আমি জানিনা পুরো টাকাটা আপনাদের কিনা, হয়ত কিছুটা কেন্দ্রের সাহায্য হতে পারে। কারণ এশিয়ান শব্দটা আছে বলে কেন্দ্রীয় সাহায্য থাকতে পারে। স্যার, আপনি যদি দেখেন তাহলে দেখবেন যে এটা বলা হয়েছে যে বিশ্ববিদ্যালয়ে খুব ভাল কাজ হচ্ছে, শিক্ষার পরিবেশ ভাল আছে, ভাল শিক্ষক নিয়োগ করছেন এবং মুখ্যমন্ত্রী বারে বারে একথা বলে থাকেন। আমি শুধু নিয়ম নিয়ে কি কি ক্রটি-বিচ্যুতি হয়েছে তার কয়েকটি উদাহরণ এখানে দেব এবং আমি খুব পজেটিভ উত্তর চাই বিশ্ববিদ্যালয় থেকে শুরু করে। বিশ্ববিদ্যালয়ে কোনও সাবজেক্টে যদি নিয়োগ হয় তাহলে নিয়োগ কমিটির বসার আগে থেকে কাকে নিয়োগ করা হবে সেটা সকলে জেনে যায়। এটা আমরা কলকাতা বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রেও দেখেছি, যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রেও দেখেছি এবং রবীন্দ্র ভারতী সম্পর্কেও দেখেছি। এগুলি কি করে সম্ভব হয় যে ইন্টারভিউ হওয়ার আগে শিক্ষক মহলের সকলে জেনে যায় যে কাকে নেওয়া হবে? তারপরে তার বাবার নাম ইত্যাদি দু'একটা প্রশ্ন করার পরে নিয়োগ হয়ে যায়। আর যাকে নেওয়া হবে না তাকে প্রশ্ন করে ছেড়ে দেওয়া হয়। যাদবপুর ইউনিভার্সিটির ফিলসফির জন্য ১লা আগস্ট, ১৯৮৯ তারিখে ৩টি পদের জন্য ইন্টারভিউ হল। সিলেকশন কমিটি ৬ জনের একটা প্যানেল তৈরি করলেন যাতে ৫ জনের কোনও সিনিওরিটি নেই, আর ৩ জনের শিক্ষকতার অভিজ্ঞতা একদম ছিল না। অথচ আবেদনকারীদের মধ্যে ১৪ জন ছিলেন পি.এইচ.ডি পাওয়া। এবং একই বিশ্ববিদ্যালয়ে ২৯শে জুলাই, ১৯৮৯ তারিখে মেকানিক্যাল ইঞ্জিনিয়ারের জন্য ইন্টারভিউ হল। তারপরে এমন একজনকে নিয়োগ করা হল যার বাবা এ' সেলেকশন বোর্ডের সদস্য ছিলেন। আমাদের অবাক করে দিচ্ছে কারণ সরকারি যে নিয়ম আছে, যে আইন আছে তাতে কিন্তু এটা ইররেগুলার হয়ে যায়, দুর্নীতি না হলেও। যেখানে কোনও রকম ডাইরেক্ট লিঙ্ক থাকে সেখানে ইররেগুলার হয়ে যায়। তার বাবা

মেকানিক্যাল ইঞ্জিনিয়ার, ছেলেকেও নেওয়া হল মেকানিক্যাল ইঞ্জিনিয়ারের জায়গায়। তিনি বোর্ডে রয়েছেন সেখানে ছেলে ঢুকে পড়ল। আমি পজিটিভ ডেট দিয়ে বলছি, ৫ই সেপ্টেম্বর ১৯৮৯, রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ে ২ জন লেকচারের পদের জন্য ইন্টারভিউ হয়। ৫০ জনেরও বেশি অধ্যাপক সেখানে ইন্টারভিউ-এর জন্য আবেদন করেছিল। এক একজনকে ২ মিনিট করে ইন্টারভিউ নেওয়া হল, দু'একটা প্রশ্ন করে ছেড়ে দেওয়া হল।

ভাইস চান্সেলার এই রকম প্রশ্ন করলেন,—এমন প্রশ্ন করলেন যে এক ভদ্রলোক, তিনি গভর্নমেন্টের অ্যাকটিভিটির উপর তাঁর পেপার সাবমিট করেছেন, তাঁকে প্রশ্ন করা হল, ভাইস-চান্সেলার প্রশ্ন করলেন প্রথমে যে গণতন্ত্রের সঙ্গে প্রজাতন্ত্রের পার্থক্য কী বলুন? একজন পি.এইচ.ডি. পাওয়া লোক, যাঁর ১৫ বছর সার্ভিস হয়ে গেছে গভর্নমেন্ট কলেজে, তাঁকে প্রশ্ন করা হচ্ছে যে গণতন্ত্রের সঙ্গে প্রজাতন্ত্রের পার্থক্যটা কী? এটা স্কুল লেভেলের প্রশ্ন নয়? গভর্নরকে কে নিয়োগ করে? গভর্নরকে কে নিয়োগ করে একজন ইউনিভার্সিটির লেকচারার, যে হয়তো এসেছে, তাকে এই প্রশ্ন করা হচ্ছে, যে পি.এইচ.ডি. করেছে গভর্নমেন্টের অ্যাক্টিভিটির উপর এবং তাকে নেওয়া হল না এবং না নিয়ে অন্ততপক্ষে ২৫টা গবেষণার তার পেপার আছে, এমন লোককে বাদ দিয়ে পি.এইচ.ডি. থাকা সত্ত্বেও তাকে বাদ দিয়ে একজন লোককে, যার কোনও প্রথম শ্রেণী নেই এবং এক জায়গায় এম.এল. ক্লাশে পড়াননি, তাকে নিয়োগ করে দেওয়া হল। খবর নেবেন আপনি এবং আবেদনকারী যারা ছিল, ৫০ জন ইন্টারভ্যু দিয়েছে, তার মধ্যে ১৪ জন এর পি.এইচ.ডি. ছিল এবং ১৫ বছর সরকারি কলেজের অভিজ্ঞতা থাকা সত্ত্বেও তাদের নেওয়া হল না। এ'দিন তাদেরকে আদি ভৌতিক প্রশ্ন করে তাদের সকলকে বাদ দিয়ে নিজেদের লোককে নেওয়া হয়েছে। আবার বলবেন• আমরা কোনওদিন দলাদলি করি না। আমরা সমস্ত একেবারে দলমতের উর্ধ্বে গিয়ে, আমরা শিক্ষার একটা পরিবেশ তৈরি করবার জন্য আমরা ভাল উপযুক্ত শিক্ষক নিয়োগ করছি। সম্প্রতি ২৪শে এপ্রিল ১৯৯০, এই সালে বর্ধমান বিশ্ববিদ্যালয়ের পলিটিক্যাল সায়েন্স এর লেকচারারের পদে ইন্টারভ্যু হল। সমস্ত সরকারি নিয়ম বিধি অগ্রাহ্য করে একজন ব্যক্তিকে নিয়োগ করা হল। পশ্চিমবঙ্গ সরকারের নিয়ম আছে, আপনি মন্ত্রী, আপনি জানেন, তবে একেবারে নিচু ক্লাশের মন্ত্রীরা জানেন কি না জানিনা, যে সরকারি পয়সায় যদি কেউ স্টেট স্কলারশিপ পায়, তাহলে ফিরে এসে তাকে গভর্নমেন্ট কলেজে মিনিমাম পাঁচ বছর তাকে অধ্যাপনা করতে হবে। যদি না করে তাহলে তাকে সমস্ত স্কলারশিপ এর টাকা ফেরত দিতে হবে। যে তারিখে ইন্টারভ্যু হল পলিটিক্যাল সায়েন্সের লেকচারার এর জন্য ইউনিভার্সিটিতে এমন একজনকে নেওয়া হল যে গিয়েছিল বিদেশে পড়তে এবং তিনি পাঁচ বছর কোনও টাকা ফেরৎ দিলেন না, আমি নাম বলে দিচ্ছি হরিহর ভট্টাচার্য, তার একমাত্র যোগ্যতা হল তিনি সি.পি.এম. এর সমর্থক এবং বর্ধমান শহরে তার স্থায়ী বাস। বাকি যারা ইন্টারভ্যু দিতে গিয়েছিল, তাদের সঙ্গে কথা বলে দেখেছি তাদের যোগ্যতা অনেক বেশি বেআইনি তো নয়ই। বলা হল কেউ কলকাতায় থাকেন, কেউ বর্ধমানের বাইরে থাকেন, এরা কী করবে? কম পয়সায় লোকটাকে পেয়ে যাচ্ছি, নিয়ে নাও। এটা যদি সত্য হয় তাহলে কি তাকে উইথড্র করবেন, এই বেআইনি কাজের জন্য যারা এক্সপার্ট গিয়েছিল, তারা বলল, এটা বেআইনি হয়ে যাবে, সেখানে বলা হল আমরা এটা প্রশাসনিক দিক থেকে সেটেলমেন্ট করে নেব।

[4-50 – 5-00 P.M.]

তাহলে কি ধরে নেব, আপনাদের সঙ্গে একটা গোপনে চুক্তি করে নিয়ে এই সব বেআইনি কাজ করে যাচ্ছে? এই বিষয়টা আশা করি দেখবেন। এটা হল আপনাদের নিয়োগ পদ্ধতি। আমি আর একটা উদাহরণ আপনাদের সামনে তুলে ধরছি, কি রকম ভাবে নিয়োগ করেন দেখুন, শুধু ডবলিউ.বি.সি.ইউ.টি.আই. সে অনুরোধ করল ৯ জন লেকচারারকে পার্মানেন্ট করতে হবে, যেখানে অ্যাসিস্টেন্ট সেক্রেটারি এবং এডুকেশন ডিপার্টমেন্ট থেকে নোট দিয়ে বলল, এইরকম ভাবে নিয়োগ হয় না, হতে পারে না, তার কারণ পার্ট টাইমার এবং হোল টাইমারের একটা নিয়ম আছে, এতদিন কাজ দিতে হবে, ৬ দিন, ৯ দিন, ১২ দিন আবার ফুল টাইমারদের এতদিন কাজ দিতে হবে, সেটা মিলল না, সেই জন্য অ্যাসিস্ট্যান্ট ডিরেক্টার বললেন মেনে নেওয়া যায় না। ১৮/৯/৮৯, তিনি একটা নোট দিলেন এ.কে.চ্যাটার্জি সেক্রেটারি সি.এম.কে নোট দিলেন, C.M. may kindly see the note above. Detailed verification by the DAP(I) does not substantiate the claim made by the WBBUTA in their representation to C.M. of 9 teachers who have been left out and taking work-load of whole-time teachers. Under the circumstances we will have to relax all existing norms to accommodate their demand. সমস্ত নর্মস ভেঙে নিতে হবে। চিফ্ মিনিস্টার সমস্ত নর্মস ভেঙে ডেট্ মেনশন না করে শুধু জ্যোতি বসু সই করে পাঠিয়ে দিলেন ফিনান্স মিনিস্ট্রির সেক্রেটারির কাছে। সেক্রেটারি পরে তাঁর অর্ডারকে অপসারিত করে লিখতে বাধ্য হলেন, 'সি.এম'স অর্ডার মে বি কন্সিডার। (এই সময় লাল আলো জ্বলে ওঠে) স্যার, আমাকে আর এক মিনিট সময় দেবেন, আমি শেষ করছি। (আবার লাল আলো জ্বলে ওঠে এবং মিঃ ডেপুটি স্পিকার শ্রীনরেন্দ্রনাথ দে'কে তাঁর বক্তব্য রাখতে বলেন।)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** শ্রীনরেন্দ্রনাথ দে।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিক্ষা মন্ত্রী বিধানসভায় যে বাজেট বরাদ্দের দাবি পেশ করেছেন আমি সেই দাবিকে সমর্থন করছি। গত বছর এই বিধানসভায় ১০৮৮ কোটি ৩৪ লক্ষ ১২ হাজার টাকার শিক্ষা খাতের ব্যয়-বরাদ্দের দাবি পেশ করা হয়েছিল। এ বছর শিক্ষা খাতের ব্যয়-বরাদ্দের দাবি হচ্ছে, ১৫৮৭ কোটি ৮৫ লক্ষ ২৫ হাজার টাকার। এটা অত্যন্ত আনন্দের কথা। পশ্চিমবঙ্গের সমস্ত শিক্ষা দরদি মানুষ আজকে আনন্দিত যে, গত বছরের তুলনায় এ বছর শিক্ষা খাতে ব্যয়-বরাদ্দের পরিমাণ শতকরা ৫৫ ভাগ বৃদ্ধি করা হয়েছে। পশ্চিমবঙ্গের সমস্ত শিক্ষানুরাগী মানুষ একে সাধুবাদ জানাবেন। আজকে এখানে একটু আগে কংগ্রেস সদস্য সুব্রত মুখার্জি বললেন যে, শিক্ষা খাতের বাজেটের সময় আগের আমলের সঙ্গে, কংগ্রেসি আমলের সঙ্গে কেবল তুলনা করা হয় এবং কংগ্রেস আমলে বৃটিশ আমলের সঙ্গে তুলনা করা হ'ত। এই প্রসঙ্গে আমি সুব্রতবাবুর সঙ্গে এক-মত। সুতরাং আমরা আর কংগ্রেসি আমলের শিক্ষা ব্যবস্থার সঙ্গে এই আমলের শিক্ষা ব্যবস্থার তুলনা করতে চাই না। কারণ কোনও লাভ নেই। গোড়ায় গোড়ায় করতাম, এখন আর করি না। এখন আমরা আমাদের আমলের সঙ্গেই তুলনা করি। অবশ্য প্রধান কারণ কংগ্রেসি আমলের সঙ্গে তুলনা করে আমাদের আমলের কোনও মিলই খুঁজে পাই না।

আজকে গোটা ভারতবর্ষের যে অবস্থা সেই অবস্থার পরিপ্রেক্ষিতে—যেখানে অর্ধেকেরও বেশি মানুষ দারিদ্রসীমার নিচে বাস করে, যেখানে শতকরা ৬৬ জন মানুষ নাম সই করতে পারে না, সেই অবস্থার পরিপ্রেক্ষিতে—পশ্চিমবাংলায় গত ১৩ বছরে শিক্ষা ক্ষেত্রে যে কাজ হয়েছে তা নজির-বিহীন। গতবার বাজেট বক্তৃতার সময় মাননীয় মন্ত্রী বলেছিলেন, পশ্চিম বাংলার সমস্ত গ্রামে একটা করে প্রাথমিক বিদ্যালয় গড়ে তোলা সম্ভব হয়েছে। এর মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতি সম্পর্কে যে দৃষ্টিভঙ্গি সেটার সঠিক প্রতিফলন ঘটেছে। এই মূল ব্যাপারটা আজকে আমাদের অনুধাবন করতে হবে। পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে ড্রপ-আউট রোধ করার ক্ষেত্রে কতগুলি পজেটিভ সিদ্ধান্ত নেওয়া হয়েছিল, যেমন—জল-খাবার দেবার ব্যবস্থা, পোশাক দেবার ব্যবস্থা এবং পাশ ফেল প্রথা তুলে দেওয়া। এগুলি অবশ্যই বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি নিয়ে করা হয়েছে। কিন্তু আমি বলছি যে, এখন আমাদের সময় এসেছে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে ড্রপ-আউট রোধ করার জন্য আমরা যে ব্যবস্থাগুলি গ্রহণ করেছি তার নীট্ রেজাল্ট কি হয়েছে তা মূল্যায়ন করার। এখনও কত পারসেন্ট ড্রপ-আউট হচ্ছে, না হচ্ছে না সেটা আমাদের জানা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতার মধ্যে এই সম্বন্ধে কোনও ইঙ্গিত বা উল্লেখ নেই। আমাদের এন.সি.ই.আর.টি বা এ' জাতীয় কোনও সংস্থাকে দিয়ে একটা সার্ভে করা দরকার। কয়েক বছর ধরে আমরা যে ব্যবস্থা চালু করেছি তার ফল কি দাঁড়িয়েছে, সেটা আমাদের জানা দরকার এবং তার ভিত্তিতে আমাদের নতুনভাবে ভাবা দরকার। যদি মনে হয় এতে ড্রপ-আউট রোধ করা যাচ্ছে না, তাহলে সঠিক কারণ আমাদের খুঁজে বের করতে হবে এবং রোধ করার জন্য ব্যবস্থা নিতে হবে। আজকে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রশ্ন আমাদের সামনে এসে উপস্থিত হয়েছে, শিক্ষকদের অবসর গ্রহণের বয়স নিয়ে। সেই ৬০/৬৫'র বিষয়ে আমি দু' একটি কথা বলতে চাই। ৬০/৬৫ সংক্রান্ত হাইকোর্টের রায় যা প্রকাশিত হয়েছে সেটা হঠাৎ একটা হাতিয়ার হয়ে গেছে। আমার আপত্তি সেখানেই। হাইকোর্ট এই কথা বলেছেন, গভর্নমেন্ট ৬০ বছর করতে পারে, তাতে আইন-গত কোনও বাধা নেই। একথা ঠিক আইন-গত কোনও বাধা নেই। কিন্তু যেটা আইনসঙ্গত হবে, সেটাই ন্যায়সঙ্গত হবে, এমন কোনও কথা নেই। আমার কথা হচ্ছে, সরকারের এই সিদ্ধান্তের সঙ্গে আমি এক-মত নই। কারণ এটা আইন-সঙ্গত হলেও ন্যায়সঙ্গত হয়নি। এটার সম্পর্কে যে কথা বলা যায় সেটা হচ্ছে, আমাদের এই বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালের ক্ষমতায় আসবার পর আমাদের বলা হয়েছিল সরকারি কাজকর্ম করার ক্ষেত্রে রাইটার্স বিল্ডিংস থেকে সমস্ত সিদ্ধান্ত নেওয়া হবে না, সমস্ত স্তরের মানুষের সঙ্গে যোগাযোগ রেখে সরকার কাজ করবে। এই ৬০/৬৫ বছরের প্রশ্নে গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত নেওয়ার আগে এই ধরনের আলোচনা করে সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি। অর্থাৎ এক্ষেত্রে বামফ্রন্ট সরকারের তার ঘোষিত নীতি থেকে কিছুটা বিচ্যুতি ঘটেছে কিনা সেটা ভেবে দেখা দরকার। তৃতীয় পে-কমিশন যখন গঠন করা হয়েছিল তখন বলা হয়েছিল সরকারি কর্মচারী, আধা-সরকারি কর্মচারী, শিক্ষক, প্রাথমিক, মাধ্যমিক এবং শিক্ষাকর্মীরা এর আওতাভুক্ত হবেন। কিন্তু যখন তৃতীয় পে-কমিশনের সুপারিশ করা হল এবং সরকার যখন এটাকে কার্যকর করলেন তখন শিক্ষক এবং শিক্ষাকর্মীর একটা অংশকে এর আওতা থেকে বাদ দিলেন। অর্থাৎ তৃতীয় পে-কমিশন গঠিত হবার সময় যে ঘোষিত সিদ্ধান্ত ছিল সেই থেকে, সেই অবস্থান থেকে কার্যকর করার সময় একটু সরে এলেন কিনা সেটা একটু ভেবে দেখার দরকার আছে। আর্থ সামাজিক

কাঠামোর মধ্যে যখন এই সিদ্ধান্ত নেওয়া হয়েছে তখন এটাই বলা হয়েছে বেকার সমস্যার সমাধানের ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ দায়িত্ব আছে, আবার সেই সরকারই সিদ্ধান্ত ঘোষণা করেছেন শিক্ষক এবং শিক্ষাকর্মীরা ৬৫ বছর অবধি থাকতে পারবেন যদি তারা পুরানো স্কেলে থাকেন। শিক্ষক এবং শিক্ষাকর্মীরা যদি ৬৫ বছর অবধি থাকেন তাহলে বেকার সমস্যার সমাধান কি করে হয় মাননীয় মন্ত্রী মহাশয়ের এই বক্তব্যটা স্ব-বিরোধী কিনা একটু ভেবে দেখবেন। বামফ্রন্ট সরকার প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষাকর্মীদের ৬৫ বছর থেকে ৬০ নিয়ে এলেন। এই কয়েক বছর আগেই আবার কলেজ শিক্ষকদের ক্ষেত্রে ৬০ থেকে ৬৫ বছরে নিয়ে এলেন। আবার এই কয়েকদিন আগে এই বিধানসভা ফ্লোরে মেডিক্যাল শিক্ষকদের ক্ষেত্রে ৫৮ থেকে ৬০, তারপর এক এক করে ৬৫ বছর পর্যন্ত করা হবে বলে বিল আনা হল। এই একই সরকারের ব্যবস্থাপনায় প্রাথমিক এবং মাধ্যমিকদের ক্ষেত্রে ৬৫ থেকে ৬০ করছেন আবার কলেজ এবং মেডিক্যাল শিক্ষকদের ৬০ থেকে ৬৫ করছেন। অর্থাৎ ডিফারেন্স দাঁড়াচ্ছে ১০ বছর, একথাই মেনে নিতে হবে কলেজ সার্ভিস কমিশনের সমস্ত প্যানেল, এগজসটেড হয়ে গেছে, অ্যাডভার্টাইজ করে অ্যাপ্লিকেশন পাওয়া যাচ্ছে না, দেশের বেকার নেই? কোনটা সত্য প্রাথমিক এবং মাধ্যমিক স্তরে শিক্ষকতা করার জন্য যোগ্য বহু যুবক রয়েছেন অথচ চাকরি পাচ্ছে না এই দুটো পাশাপাশি চিত্র আজকে মেনে নিতে হবে? সুতরাং এই যে সিদ্ধান্ত নেওয়া হল এই ব্যাপারে ভেবে দেখার দরকার আছে। আর একটি কথা আমি বলছি, প্রাথমিক ক্ষেত্রে আমার হুগলি জেলায় বহু ট্রেন্ড টিচারের ভ্যাকেন্সি রয়েছে অথচ বহু লোক চাকরি পাচ্ছে না। সুতরাং সরকার যদি এই ব্যাপারে দেখেন তাহলে কয়েক হাজার ট্রেন্ড টিচার (প্রাথমিক শিক্ষক) পদে চাকরি পেতে পারেন। একথা ঠিক আমাদের আর্থ সামাজিক যে কাঠামো তাতে বেকার সমস্যা রয়েছে। সেইজন্য এই ধরনের সিদ্ধান্ত নেওয়ার আগে কাট-অফ ইয়ারের প্রস্তাবটা ভাবলে আরও ভালো হত। পে-কমিশনের সিদ্ধান্ত গ্রহণ করে সরকার তার সুপারিশ যখন কার্যকর করলেন তখন প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষাকর্মীদের একটা ব্যাপক অংশকে বাদ দেওয়া হল। কারা বাদ পড়লেন যারা ছিলেন বঞ্চিত, বহু বছর ধরে যারা স্বল্প বেতনে কাজ করেছেন তারা বাদ পড়লেন। কিন্তু একথাও আজকে মনে করতে হবে এই বামফ্রন্টের ভীতকে গড়ে তোলার জন্য তাদের ভূমিকা আজকে আমরা কেউ

[5-00 — 5-10 P.M.]

অস্বীকার করতে পারিনা। আমি বাজেট সমর্থন করছি, আমার বক্তব্য শুনে যদি অস্পষ্ট মনে হয় তখন বলবেন। দ্বিতীয় এবং তৃতীয় পে-কমিশনে যেভাবে শিক্ষকদের মান, মর্যাদা বাড়ানো হয়েছে, এই সরকারই তা করেছেন, কংগ্রেস আমলে এটা ছিলনা। সমস্ত দিক থেকে বিচার-বিবেচনা করে একটা কাট-অফ-ইয়ার যেমন ধরুন ১-৪-৯০ থেকে করতে পারলে ভালো হত, সিদ্ধান্তটা ন্যায়সঙ্গত হত, আইন সঙ্গত হত বলছি না, ন্যায় সঙ্গত হত। ন্যায় সঙ্গত হবার সময়টা এখন বোধহয় চলে যায়নি, এই সরকার সেটা বিবেচনা করবেন। দু-একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব, আমাদের এখানে অষ্টম শ্রেণী পর্যন্ত কতকগুলি বিদ্যালয় আছে, এই অষ্টম শ্রেণীর বিদ্যালয়গুলি থেকে ছাত্র-ছাত্রীরা পাশ করে নবম শ্রেণীতে ভর্তি হবার সময় অসুবিধায় পড়ে। কতকগুলি বিদ্যালয় আছে যেগুলিকে সেকেন্ড ক্লাশ জুনিয়ার হাই স্কুল বলা হয়, সরকার সিদ্ধান্ত করেছিলেন সমস্ত সেকেন্ড ক্লাশ জুনিয়ার হাইস্কুলগুলিকে

ফোর্থ ক্লাশ জুনিয়ার হাই-স্কুলে উন্নীত করা হবে। আজ পর্যন্ত সিদ্ধান্তটা কার্যকর করা হয়নি; অতি শীঘ্র কার্যকর করা দরকার। অষ্টম শ্রেণীর পর কোনও পাবলিক একজামিনেশন করা যায় কিনা সরকার এই বিষয়ে একটু চিন্তা ভাবনা করবেন। মাস পয়লা বেতনের সম্বন্ধে গতবারে বলা হয়েছিল যে বেতন দানের অযথা দৌরাত্ম থেকে মুক্তি পাওয়ার জন্য সবিশেষ চেষ্টা করা হবে। এবারেও বলা হয়েছে প্রতিমাসের নির্দিষ্ট সময়ে বেতন পৌছানোর জন্য কিছু সিদ্ধান্ত নেওয়া হচ্ছে এবং সরকার এজন্য চিন্তা ভাবনা করছেন। আমার মনে হয় ডি.আই.দের যদি কিছু ওভার ড্রাফট দেওয়া যেত তাহলে এই সমস্যার সমাধান হতে পারত। পেনশন সম্বন্ধে বলতে গেলে বলতে হয় যে ৫০-এর দশকের যারা নিযুক্ত হয়েছিলেন তাদের অনেকেরই পেনশন পেপার না থাকায় সরকার যেমন চাইছেন সেরকম সমস্ত পেপারস দেওয়া সম্ভব হচ্ছে না। কাজেই পেনশন বিধিকে একটু শিথিল করার প্রয়োজন আছে বলে আমি মনে করি। গ্রন্থাগার সম্বন্ধে একটি কথা বলি, গ্রন্থাগারে টেক্সট বুকের ব্যবস্থার করা দরকার। অনেক গবীর ছেলে মেয়ে আছে যারা টেক্সট বুক কিনতে পারে না। তারপর গ্রন্থাগারের কর্মচারিরা বেতন পায়না অনশন করে, এটা কেন হয়? সরকার দেখুন প্রথা বহির্ভুত হুগলি জেলায় দেখছি ১৯৮৯ সালের মার্চ তাদের কোনও বেতন দেওয়া হয় না, অ্যালাওয়েনস, কন্টিনজেন্সীর মতো ১০৫ টাকা করে দেওয়া হত, তারা স্কুল চালিয়ে যাচ্ছে, রিটার্ন দিচ্ছে এক বছর তাদের কোনও বেতন দেওয়া হচ্ছে না। সবচেয়ে বড় কথা কেউ উত্তর দেয় না। ডি.আই.কে বললে বলে জানিনা অথচ এ ব্যাপারে একটা স্টান্ড নেওয়া দরকার। এতদিন সার্ভিস করছে এদের সম্বন্ধে একটা নির্দিষ্ট সিদ্ধান্ত ঘোষণা সম্পর্কে সরকার একটু চিন্তা ভাবনা করবেন, এই কথা বলে বাজেটকে সমর্থন করে এবং বিরোধীপক্ষের আনীত কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিধানসভায় শিক্ষাদপ্তরের বাজেট এর বিরোধিতা করছি এবং আমাদের কাটমোশনকে সমর্থন করছি। এই রাজ্য সরকার একটা প্রচার প্রায়ই চালিয়ে থাকেন যে, ওরা না কি শিক্ষা এবং শিক্ষকদের জন্য এত করেছেন যে এই রকম টি ভূ-ভারতে পৃথিবীতে কোথাও হয় নি। স্যার, দুই-একটি স্ট্যাটিসটিক্স শুনলে আপনি বুঝবেন যে, বাস্তবে এটা সত্যি নয়। পশ্চিমবঙ্গের বাজেটটা 'অ্যাট এ গ্লান্স' যদি দেখেন তাহলে দেখবেন যে, কত টাকা এডুকেশনে খরচ হচ্ছে। এই যে এডুকেশন বাজেট, এতে খরচ দেখানো হয়েছে ১৫৮৭ কোটি ৪১ লক্ষ ৩ হাজার টাকা, কিন্তু কমপ্লিট এডুকেশন স্পোর্টস অ্যান্ড কালচারে খরচ দেখানো হয়েছে ১৬২৫ কোটি ৬৯ লক্ষ টাকা। এটা ঠিক ২৬ পারসেন্টের মতো বেড়েছে। কিন্তু মজার ব্যাপার হচ্ছে, কনটেন্ড অফ প্ল্যান্ড এক্সপেনডিচার পরিকল্পনা খাতে ব্যয় খুব কম। এর প্রায় ৯০ পারসেন্টই পরিকল্পনা বহির্ভুত খাতে ধরা হয়েছে। আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন, ঐ যিনি শিক্ষার ধারক বাহক হয়ে বসে আছেন উনি শিক্ষা খাতে খরচ কমিয়েছেন। যেখানে ১৯৮৯-৯০ সালে এডুকেশন অ্যান্ড স্পোর্টসের মতো পরিকল্পনা খাতে ধরা হয়েছিল ৭.৩৭ পারসেন্ট টাকা, সেখানে ১৯৯০-৯১ সালে ধরা হয়েছে ৬.৪১ পারসেন্ট টাকা। সুতরাং পরিকল্পনা খাতে খরচ কমিয়েছেন। এবারের ১৬০০ কোটি টাকার মধ্যে মাত্র ৯৫.৬৩ কোটি টাকা খরচ হচ্ছে প্ল্যান্ড এক্সপেন্ডিচারে। আবার প্ল্যান্ড এক্সপেন্ডিচারের বেশির ভাগটা চলে যাচ্ছে রেভিনিউ এক্সপেন্ডিচার, ক্যাপিটাল এক্সপেন্ডিচারে

কম যাচ্ছে। মাইনে দিতে খরচ করছেন, কিন্তু শিক্ষার ডেভেলপমেন্টের জন্য এখানে খরচ করা হচ্ছে না। এক্ষেত্রে পশ্চিমবঙ্গ কি রকম এগিয়ে আছে? ১৯৮৯ সালের সেন্সাস আনুযায়ী সাক্ষরতার হারের দিক থেকে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের ছয়টি রাজ্য থেকে কম ; গুজরাট থেকে কম, হরিয়ানা থেকে কম, কেরল থেকে কম, মহারাষ্ট্র থেকে কম, তামিলনাড়ু থেকে কম, দিল্লি এবং সমস্ত কেন্দ্রীয় শাসিত অঞ্চল থেকে কম লিটারেসিতে। সুতরাং সেখানে মেজর ব্রেজ থ্রু করতে পারেন নি। সেটা যদি স্টেট এবং ইউনিয়ন টেরিটরিগুলি ধরি তাহলে এখন সেই পজিশনটা এসে দাঁড়িয়েছে থারটিন্থ-এ। আর আপনারাই একমাত্র ১২ ক্লাশ পর্যন্ত ফ্রি করেছেন বলে যে দাবি করেন, সেটাও ঠিক নয়। এডুকেশন আপটু ক্লাশ টুয়েলভ,. ইজ ফ্রিড ইন গুজরাট, জম্মু অ্যান্ড কাশ্মীর, হিমাচল প্রদেশ, তামিলনাড়ু, ওয়েস্ট বেঙ্গল অ্যান্ড সিকিম। অর্থাৎ আরও পাঁচটি রাজ্যে ১২ ক্লাশ পর্যন্ত এডুকেশন ফ্রি আছে। সুতরাং নাথিং ইউনিক অ্যাবাউট ওয়েস্ট বেঙ্গল। আরও ১৬টি রাজ্য এবং কেন্দ্রীয় শাসিত রাজ্যে এডুকেশন আপটু ক্লাশ টেন ইজ ফ্রিড। সুতরাং শিক্ষা খাতে বেশি খরচ করছেন সেটা ঠিক নয়, ছাত্র-ছাত্রীদের এখানে বেশি সুযোগ-সুবিধা দিচ্ছেন সেটাও ফ্যাক্ট নয় এবং লিটারেসিতে এই রাজ্যে হাই সেটাও ফ্যাক্ট নয়। ওরা বলেন যে, শিক্ষকদের নাকি এই রাজ্যই সবচেয়ে বেশি বেতন দেওয় হচ্ছে। কিন্তু স্যার আমি বলি, এই পে-কমিশন লাগু হবার আগে পর্যন্ত যেখানে প্রাথমিব শিক্ষকদের বেতনক্রম ছিল বিহারে ১২০০ টাকা থেকে ২০৪০ টাকা, হরিয়ানায় ১২০c থেকে ২০৪০ টাকা, গুজারাটে ১৪০০ থেকে ২৫০০ টাকা, রাজস্থান ৮৮০ থেকে ১৬৮c টাকা, তামিলনাড়ুতে ১৪০০ থেকে ২৬০০ টাকা, সেখানে পশ্চিমবঙ্গে ছিল ৩০০ থেকে ৬৮৫ টাকা, অবশ্য এরসঙ্গে রাজ্য সরকার ডি.এ. দিতেন। কাজেই দেখা যাচ্ছে গ্রেডের দিক থেবে এই রাজ্যের প্রাথমিক শিক্ষকরা ৫টি রাজ্য থেকে পিছিয়ে ছিলেন। প্রাইমেসি অফ এডুকেশন ইন ওয়েস্ট বেঙ্গল, পরিকল্পনা বহির্ভূত খাতে বেশি খরচ করা, দ্যাট ইজ অলসো নট ওয়ারেন্টড বাই ফ্যাক্টস। কিন্তু আমি এখানে অনেক উদাহরণ না দিয়ে দুই-একটি কথা শিক্ষার মূল উদ্দেশ্য সম্পর্কে বলতে চাই। আমাদের দেশে শিক্ষা কি রকম হওয়া উচিত? সেটা হওয় উচিত পিরামিডের মতো নিচে চওড়া ভিত, উপরে ছুঁচোলো মাথা। চওড়া ভিতটা হল স্কুল শিক্ষা এবং চুড়াটা উচ্চশিক্ষা। এখানে আমাদের রাজ্যে এই চূড়াটা ইনভার্টেড পিরামিডের মতো। এই বছর শিক্ষা বাজেটে ১৫৮৭ কোটি টাকা চেয়েছেন এবং তারমধ্যে প্রাথমিব শিক্ষার জন্য ধরেছেন ৪০৬ কোটি টাকা। কাজেই মাধ্যমিকের জন্য এর চেয়ে কম হওয় উচিত ছিল। কিন্তু দেখা যাচ্ছে, মাধ্যমিকের জন্য ধরেছেন ৪৩০ কোটি টাকা।

তারমানে পিরামিডটা ঠিক ইনভার্টেডের মতো, প্রয়োগ কম। মাধ্যমিক তার চেয়ে বেশি উচ্চশিক্ষায় তার চেয়ে বেশি। সুতরাং প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে বেশি আপনারা দিয়েছেন আপনাদের এই দেওয়াটা কোথা থেকে যে পান তা আমি জানিনা। আমাদের পশ্চিমবাংলা আজকে শিক্ষার সংকট দেখা দিয়েছে। আপনি শিক্ষাবিদ, মুখ্যমন্ত্রীর শিক্ষার সঙ্গে কোনও যো ছিল না, তিনি রাজনৈতিক নেতা বলেই শিক্ষার দায়-দায়িত্ব নিয়েছেন। তিনি উচ্চশিক্ষার সা বা শিক্ষার সাথে কোনওভাবেই যুক্ত ছিলেন না। পশ্চিমবাংলায় আজ ভয়াবহ দিকটি হল ফ ইন কোয়ালিটি অব এডুকেশন। অনেক ছেলে আজকে পড়ছে, অনেক ছেলে পাশ করে কিন্তু পশ্চিমবঙ্গে যে সমস্ত ছেলেরা স্কুলে বা কলেজে পড়ছে কোয়ালিটির দিক থেকে অ

ইন্ডিয়া লেভেলে বিশেষ করে চাকুরির ক্ষেত্রে তারা আজকে কোথায় এসে দাঁড়িয়েছে? এখান থেকে আই.আই.টি., জয়েন্ট এন্ট্রান্স'এ কি পারসেন্ট পাচ্ছে? আপনার এখান থেকে যারা পড়ছে তাদের মধ্যে ইন্ডিয়ান ইনস্টিটিউট অব ম্যানেজমেন্টে কতজন জায়গা পাচ্ছে এটা আপনি একটু দেখুন। দেয়ার ইজ এ স্টাডি ফল ইন দি কোয়ালিটি অফ এডুকেশন। পরীক্ষা ঠিক সময়ে করা এটা নির্গুণ। পরীক্ষায় গন্ডোগোল হয়না, এটা নির্গুণ, বিশেষ করে মান-এর দিক থেকে প্রতিদিনই ফল করছে। রাজনৈতিক কারণে মারাত্মক ভাবে ফল করছে। আগামীদিনে শিক্ষা হবে প্রযুক্তি নির্ভর এবং সংবাদ নিবিড়—ইনফর্মেশন রিচড্ অ্যান্ড টেকনোলজি ইনটেনসিভ সোসাইটি একটা হবে, এরজন্য মানুষ তৈরি করা দরকার। ট্রেন্ড ম্যান পাওয়ার তৈরি করা দরকার। হলদিয়াতে আপনারা শিল্প করছেন, সেখানে পেট্রো-কেমিক্যালসে ট্রেন্ড লোক দরকার। গত জাতীয় শিক্ষা নীতিতে যেটা বলা হয়েছিল সেটা আপনারা ছেড়ে দিলেন এবং এইভাবে আপনারা শিক্ষা ব্যবস্থার সর্বনাশ করেছেন। আপনারা বললেন যে আপনারা নবোদয় বিদ্যালয়ের বিরুদ্ধে, নবোদয় বিদ্যালয়ের আপনারা বিরোধিতা করলেন। অথচ এইটথ প্ল্যানে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের প্রায় প্রতিটি জেলায় অলরেডি এটা হয়েছে। ২৫৬টি নবোদয় বিদ্যালয় ভারতবর্ষে ইতিমধ্যে হয়ে গেছে। আপনারা এটাকে আটকে রাখতে পারলেন না। নবোদয় বিদ্যালয়ে কি ছিল? নবোদয় বিদ্যালয়ে এইটা ছিল যে, জেলার ছেলে যারা শিক্ষার সুযোগ ঠিকমতো পাচ্ছে না, শুধুমাত্র মেধার ভিত্তিতে তারা সেই সুযোগ পাবে। আপনারা নবোদয় শিক্ষা স্কীমের বিরোধিতা করে পশ্চিমবাংলার আদিবাসী ছেলেরো কেন্দ্রীয় সরকারের খরচে মেধার ভিত্তিতে শিক্ষার যে সুযোগ পেতে পারত তা থেকে তাদের বঞ্চিত করলেন। পরিবর্তে আপনারা তাদের কী দিতে পেরেছেন? কিছুই দিতে পারলেন না। দ্বিতীয়ত আর একটা জায়গায় একসেলেন্সের যে কথাটা ছিল তাহল অটোনমাস কলেজের কথা। সেই প্রস্তাবও আপনারা গ্রহণ করলেন না। আমাদের এখান থেকে শিক্ষার জন্য ছেলেরা আমেরিকায় যায়। আমেরিকাতে বেশিরভাগ কলেজে অটোনমাস চালু রয়েছে এবং ডিগ্রি গিভিং স্ট্যাটাস রয়েছে। আমাদের এখানে প্রস্তাব ছিল যে ঐ ধরনের অটোনমাস কলেজ করা যায় কিনা। আমি যে কলেজে পড়েছি, সেই প্রেসিডেন্সি কলেজে দেখেছি যারা ভালো ছেলে তাদের বাঁধা থাকতে হয় ক্যালকাটা ইউনিভার্সিটিতে দুলক্ষ ছেলের পরীক্ষা কখন শেষ হবে এবং তারা পোস্ট গ্রাজুয়েট করার সুযোগ পাবে। অটোনমাস কলেজ এখানে করতে পারলে সেই সমস্ত ছাত্ররা যে সুযোগ পেত, যে সুযোগ তাদের দেওয়া যেতে পারত সেই সুযোগ থেকে তারা বঞ্চিত হল। সেই সুযোগ আপনারা হারালেন। মৌলানা আজাদ কলেজ, ব্রাবোর্ন কলেজ, স্কটিস চার্চ কলেজ, সেন্ট জেভিয়ার্স কলেজ, হুগলির মহসীন কলেজ, এই সমস্ত কলেজে যে সুযোগ আছে সেখানে তাদের ডিগ্রি গিভিং স্ট্যাটাস যেটা দেওয়া যেতে পারত, অটোনমাস কলেজের যে সুযোগ দেওয়া যেতে পারত তা হয়ে উঠল না, আপনারা পশ্চিমবাংলার ক্ষতি করলেন। পশ্চিমবঙ্গের সমাজবাদ, কাল্টিভেশন অব মেডিওক্রিটি করে মাঝারি মানের মানুষদের তুলে ধরা এবং তাদের বলা যে আমরা এলিটিজম এর বিরুদ্ধে। আমরা কেন এই এলিটিজম-এর বিরুদ্ধে, বিশেষ করে যেখানে এলিটিজম-এর পক্ষে পৃথিবীর সব মানুষ? আমরাই এখানে তার বিপক্ষে থাকব? আমরা কোনও এলিটিজিমের বিপক্ষে যে এলিটিজিম পারিবারিক সম্ভ্রান্তর উপর নির্ভর করে , তার বিপক্ষে। এলিটিজিমের বিরুদ্ধে কথা বলতে গিয়ে you have given up the search for excellency. পশ্চিমবঙ্গ ট্রেজেডি হয়েছে। আপনাদের আমলে

শিক্ষার উৎকর্ষতার কোনও চেষ্টা নেই। মিডোকার আনার চেষ্টায় প্রতিষ্ঠান খোলা হয়েছে। কিছু পার্টির লোককে সুন্তুষ্ট করার চেষ্টা দিস হ্যাজ বিন গিভিন আপ। আপনাদের আমলে যেসব ভালো কলেজ ছিল আপনাদের এই ট্রান্সফার নীতির ফলে কোনও ভালো অধ্যাপক সরকারি কলেজে যাচ্ছে না। কেন যাবেন একজন অক্সফোর্ড থেকে ডকটরেট হয়ে প্রেসিডেন্সি কলেজে অধ্যাপনা করতে? কারণ তাকে কদিন পরেই তো ট্রান্সফার করে দেবেন ঝাড়গ্রাম কিম্বা তারপরে কোচবিহারে। সুতরাং আজকে কারা যাচ্ছেন? You are getting medicre services. প্রেসিডেন্সি কলেজে সুবোধ সেনগুপ্তের মতো একজন প্রফেসার কোনও অংশে জাকির হোসেনের চেয়ে কম নন। অথচ তিনি হাই স্টেচুর পান নি। আজকে শিক্ষার উৎকর্ষের অভিমত না নিয়ে আত্মহননকারী পলিসি নিয়ে চলেছেন। আপনার মিডোক্রিটির ফলে আজকে কি অবস্থা দাঁড়িয়েছে দেখুন। মাননীয় মুখ্যমন্ত্রী তিনি উচ্চশিক্ষা মন্ত্রী হলেও তিনি রাজনীতির লোক শিক্ষার সঙ্গে তার ঠিক সম্পর্কটা নেই। কিন্তু আপনি শিক্ষার সঙ্গে যুক্ত ছিলেন বলেই আপনি অন্তত বিষয়টা বুঝবেন। এখান থেকে ফিজিক্স, কেমিস্ট্রিতে অনার্স নিয়ে পাশ করে ট্রেন্ড হয়ে দিল্লি চলে যাচ্ছেন উচ্চশিক্ষা নিতে। কেউ দিল্লি ইউনিভার্সিটিতে যাচ্ছেন, কেউ কেউ আবার আমেরিকা চলে যাচ্ছেন। দিল্লিতে কিম্বা আই আই টি খড়গপুরে চলে যাচ্ছেন। এখন ফিজিক্স, কেমিস্ট্রি বোটানি, জিয়োলজির ক্ষেত্রে পাশের পারসেন্টেজ ক্রমশ কমে যাচ্ছে। এখন ৫৫ পারসেন্ট এবং ৫৬ পারসেন্ট পেলেই এম সি তে চান্স পাবে। এই তো আপানাদের শিক্ষার মান। তারপরে বি এড কলেজে ভর্তি হতে গেলে ৪৮ পারসেন্ট ৪৯ পারসেন্ট হতে হবে। তবেই বি এড কলেজে ভর্তি হতে পারবে। সুতরাং This is an exodus and brain drain to other States শিক্ষার সুযোগ নেই বলে আজকে আমেরিকা কিম্বা অন্য রাজ্যে চলে যাচ্ছে। দেয়ার ইজ এন এক্সডাস। আপনারা ইউনিভার্সিটির মান দিনের পর দিন নামিয়ে আনছেন। আজকে ইউনিভার্সিটিটা একটা মিডোকার ইউনিভার্সিটিতে পরিণত হয়েছে। কেননা আপনারা তো একটা রিভারস এলিটিজিম নিয়ে চলেছেন এবং সেইভাবে পলিসিকে গ্রহণ করেছেন। তারপরে আপনারা যে পলিসি নিয়ে চলছেন সেই পলিসির কথা মনে করিয়ে দিয়ে আমি বলতে চাই যে, আপনার প্রাথমিক স্তর থেকে ইংরাজি পুরো তুলে দিলেন। এরফলে ইংলিশ মিডিয়াম স্কুল পুরোদমে ব্যাঙের ছাতার মতো কলকাতা এবং মফস্বলে গজিয়ে উঠতে লাগল। একজন মানুষের তো ইচ্ছা হতেই পারে তার ছেলে টেকনোলজি পড়ুক বা ম্যানেজমেন্ট কিম্বা চ্যার্টাড অ্যাকাউন্টেন্সি পড়ুক। অথবা একজন ছেলের বাবা-মা আশা করতেই পারেন যে তার ছেলে বায়ো-টেকনোলজি কিম্বা ইলেকট্রনিকসে স্পেশ্যালাইজ হোক। সেই কারণেই বেশিরভাগ বাবা-মায়েরা ইংলিশ মিডিয়ামের দিতে ইচ্ছুক। বাংলা স্কুলগুলো মার খেয়ে যাচ্ছে। আমরা জানি গভর্নমেন্ট স্কুলে ফল ভালো হয় এবং তারজন্য সেখানে ভর্তির ভীড় খুব হয়। কিন্তু এর সব ভালো হওয়া সত্ত্বেও তার তুলনায় আরও বেশি ফল ভালো হয় ক্যালকাটা বয়েজ স্কুলে এবং লামার্টিনিয়া এবং সেন্ট জেভিয়ার্স স্কুলে। ইট ইজ নট উইদাউট রেজাল্ট। আপনি ভাবছেন এটা একটা স্ট্যাটাস সিম্বলের রিভারস এলিটিজিম, কিন্তু তা নয়। এটা মর্যাদা লড়াইয়ের প্রশ্ন নয়। শিক্ষার গুণগত মান এত নিচের দিকে নামছে যে বাবা মায়েরা বাধ্য হয়ে ইংলিশ মিডিয়ামে পড়াতে বাধ্য হচ্ছেন। তাদের অন্তত ধারণা ইংলিশ মিডিয়ামে ভর্তি করালে ছেলেমেয়েদের ভবিষ্যত উজ্জ্বল হবে এবং ভালো ছেলে এইভাবে অনেক ভালো ছেলেরা অন্য ইউনিভার্সিটিতে চলে যাচ্ছেন।

এরজন্য বাবা মায়েরা বাধ্য করছেন তাদের ছেলে-মেয়েদের ইংলিশ মিডিয়ামে পড়াতে। সুতরাং আপনি এই লাইনটা পালটান। রাতারাতি তো আর দেশ কমিউনিস্ট হয়ে যাচ্ছে না এবং রাতারাতি শ্রেণী সচেতনতার উন্নতি করতে পারছেন না। আপনার এই নীতির ফলে বাঙালি ছেলেরা মার খাচ্ছেন। বাঙালিরা এখন মূলত চাকুরিজীবী। এই কালচারটা তো আর আপনি পাল্টাতে পারবেন না, বাঙালিরা ট্রাডিশনালি বাবু কালচারের লোক। আজকে আপনার এই নীতির ফলে বাঙালিদের আপনি হাতে না মেরে ভাতে মারছেন। আপনি এই ব্যাপারে জেদাজেদি না করে আসুন একবার, আমাদের সঙ্গে বসে আলোচনা করুন। আসুন বিধানসভায় বসে আলোচনা করি যে ইংলিশ তুলে দেওয়া ঠিক হচ্ছে কিনা। আপনি এসব কিছুই করবেন না। তারপরে নবোদয় স্কুল বন্ধ করে দেওয়া হয়েছে। কেন এই ব্যাপারে আপনি খোলা মনে আমাদের সঙ্গে আলোচনা করলেন না? তারপরে অটোনমাস কলেজের সম্পর্কে বলছি। আজকে বি.ই কলেজে ১০০ বছরের বেশি কিন্তু সেই কলেজ অটোনমাস কলেজ হতে পারল না অথচ রুরকি ইউনিভার্সিটি অটোনমাস হয়ে গেল বি ই কলেজ অটোনমাস স্ট্যাটাস আনতে পারল না। আসলে আপনি একটা কূপমুন্ডকতায় ভুগছেন। ডিম টু বি ইউনিভার্সিটি এবং সেইজন্যই হায়ার এডুকেশনে মার খাচ্ছেন।

[5-20 — 5-30 P.M.]

আমি আপনাকে আরও কিছু বলতে চাই, নতুন করে চিন্তা করা দরকার, দিনের পর দিন অবস্থা খারাপ হয়ে যাচ্ছে। আপনি বলছেন কেন্দ্রের রাজীব গান্ধীর এডুকেশন পলিসি ছিল অ্যান্টি পিপল। আজকে তো এটা নিয়ে অ্যাসপেক্ট অপোজ করছেন। আমি বলি টাকা পাবার ব্যাপারে আপনারা তো সেখানে অপোজ করেন নি। অপারেশন ব্ল্যাকবোর্ডের জন্য টাকা নিয়েছেন ১১ কোটি কত লক্ষ টাকা নিয়েছেন। অপরেশন ব্ল্যাকবোর্ডের কোনও হিসাব নাই। এটা পার্থ দে কমিটি বলেছেন সাবজেক্ট কমিটি অন এডুকেশন। প্রত্যেকটা জেলার স্কুলে স্লেট কেনা হয়, কত টাকার পেনসিল কেনে তার কোনও হিসাব দিতে পেরেছেন? আজকে এই অপারেশন ব্ল্যাকবোর্ড জাতীয় এডুকেশন পলিসির অংশ ছিল। কিন্তু পশ্চিমবঙ্গে ইম্পলিমেন্টেশন অফ অপারেশন ব্ল্যাকবোর্ড ইজ দ্যা ওয়ার্স্ট ইন হোল অফ ইন্ডিয়া। আমি আপনাকে আরও বলি প্রাথমিক শিক্ষার ব্যাপারে, আপনারা যথেষ্ট টাকা দেননি, যা টাকা দিয়েছেন সেই ব্যাপারে কি চলেছে? বি.সি. লাহিড়ী ওয়ান ম্যান এনকোয়ারি কমিটি করেছেন, তাতে দেখছি প্রাথমিক শিক্ষকদের ৭৪ কোটি টাকার প্রভিডেন্ট ফান্ড তার কোনও হিসাব নাই। এখনও পর্যন্ত ট্রেজারি কেলেঙ্কারি এবং এর জন্য যে বি.সি. মুখার্জি কমিশন করেছিলেন, তারও কোনও রিপোর্ট পেশ করলেন না, বি.সি. লাহিড়ী কমিটির রিপোর্ট পেশ করলেন না। কি প্রচন্ড না অপচয় হচ্ছে। তারপর নদীয়াতে, যেখানে জেলা পরিষদ মাধ্যমে তারা মিড ডে মিল দেবার ব্যবস্থা করেছেন, এই মিড ডে মিলস স্কীমে পাবলিক অ্যাকাউন্টস কমিটির হিসাব অনুযায়ী দেখা যাচ্ছে মডার্ন ব্রেডের বদলে মুড়ি কিনে দেওয়ায় হয়েছে সরকারি টাকায়, সেই মুড়ির কোনও হিসাব নেই। ১৯ লাখ টাকা এই প্রকল্পে খরচা হয়েছে। এইভাবে পশ্চিমবাংলায় নষ্ট হচ্ছে। এইসব গুলোতে আপনাদের দেখতে হবে। আমরা কিন্তু সাবজেক্ট কমিটির রিপোর্টে বারবার উল্লেখ করেছি। তারপর বছরের শেষে ৫০-৬০ কোটি টাকা চান এই বলে যে শিক্ষকদের বেতন দেওয়া যাচ্ছে না। এরপর ৮৯-এর জানুয়ারি পর্যন্ত কম ১ লক্ষ ৭৩

হাজার প্রাথমিক স্কুল রয়েছে, আর আজকে ডাইরেকটর অফ সেকেন্ডারি এডুকেশনে আসার পর দেখা যাচ্ছে অ্যাকচুয়াল সংখ্যা হচ্ছে ১ লক্ষ ৬৫ হাজার প্রাথমিক শিক্ষক। তাহলে আট হাজার শিক্ষক-এর পেছনে লক্ষ লক্ষ ব্যয় হয়ে গেছে এর কোনও হিসাব দিতে পারলেন না। তাই আমি আপনাকে বলি যে, প্রাথমিক শিক্ষকদের জন্য যে খরচ হচ্ছে সেই খরচে ব্যাপক দুর্নীতি হচ্ছে। সেই খরচে ব্যাপক দলবাজি হচ্ছে। অপারেশন ব্ল্যাকবোর্ড , মিড ডে মিল স্কীমে ইম্পলিমেন্টেশন ভারতবর্ষের অন্যান্য রাজ্যে অনেক এগিয়ে আছে। আমি আপনাকে তাই আবার ভাবতে বলছি যে আমরা কোনও জায়গায় দাঁড়িয়ে আছি। আজকে ৫ লক্ষ ৩৩ হাজার ৪০টি স্কুল হয়েছে, স্কুলের সংখ্যা বেড়েছে ঠিকই পারসেন্টেজে। আমরা যে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের চেয়ে এগিয়ে আছি তা নয় কিন্তু। ভারতবর্ষে ১৫৭টি বিশ্ববিদ্যালয় হয়ে গেছে। কিন্তু যেটা করা দরকার সেটা করা গেল না। উপরন্তু প্রত্যকদিন রিপোর্ট পাই শিক্ষকরা স্কুলে ঢুকতে পারছেন না, মালদহ জেলার বরুই হাইস্কুলের হেড মাস্টারকে গত কয়েক বৎসর যাবৎ গায়ের জোরে প্রবেশ করতে দিচ্ছে না উক্ত স্কুলের অন্যতম সহ শিক্ষক শ্রী মলয় সেনগুপ্ত। হাইকোর্টের আদেশ সত্ত্বেও পুলিশ প্রোটেকশন দেওয়া হচ্ছে না। মাসে মাসে হাইকোর্টের আদেশবলে হেডমাস্টার কাজ না করে বেতন পেয়ে যাচ্ছেন। হেড মাস্টারের বিরুদ্ধে কোনও অভিযোগ নেই তবু তাকে বিদ্যালয় প্রবেশ করতে দেওয়া হচ্ছে না। কেবলমাত্র একজন সি.পি.এম. নেতার খেয়াল খুশিমতো। হাইকোর্টের নির্দেশ সত্ত্বেও হাওড়ার পোদ্রা মহাকালী বিদ্যাপীঠ কর্তৃপক্ষ প্রতিবন্ধী বেকার যুবক রমেশ সীটকে স্কুলের করণিক পদে যোগ দেবার নিয়োগ পত্র পাঠাননি, হাইকোর্টের নির্দেশ অমান্য করেছেন। আজকে আমি তাই বলছি শিক্ষকদের মাইনে বাড়িয়েছেন, মূল কথা হচ্ছে শিক্ষকদেরে চ্যালেঞ্জ হিসাবে নেবেন না, আজকে কয়েক হাজার শিক্ষক জয়েন্ট কাউন্সিলের নেতৃত্বে ৬৫ থেকে ৬০-এর অবসরের বয়স কমানোর জন্য রাস্তায় আন্দোলনে নেমেছেন। আজকে শিক্ষকরা ভাবছেন শিক্ষকদের বামফ্রন্ট সরকার শত্রু হিসাবে নিচ্ছেন। ১৯৬১ সালে জ্যোতিবাবু তো ডাঃ বিধানচন্দ্র রায়কে বলেছিলেন শিক্ষকদের অবসরের বয়স কমানো চলবে না। আজকে শিক্ষকদের অবসরের বিরুদ্ধে আর.এস.পি., ফরয়ার্ড ব্লক, বাইরেতে মুখ খুলেছেন। তাই বলছি শিক্ষকদের প্রেস্টিজ ইস্যু হিসাবে নেবেন না। মুখ্যমন্ত্রী বুঝুন, মাননীয় অর্থমন্ত্রী যাই উপদেশ দিয়ে থাকুন। এতে আপনারা যা করেছেন তাতে তার প্রভাব নষ্ট হবে। গোটা শিক্ষক সমাজ শত্রু বলে ভাবছে। আপনারা কয়েকটা টাকা দিচ্ছেন, ক্যারট অন দি বিগ স্টিক পলিসি। আরও অনেক কথা বলার ছিল, কিছু সময় অত্যন্ত সীমিত। শুধু কয়েকটি কথা আমি আগেও বলেছি এবং আমি আবার বলি বঙ্গীয় সাহিত্য পরিষদ, রামমোহন লাইব্রেরি এবং জয়কৃষ্ণ লাইব্রেরি এইগুলিকে সরকার কিছু টাকা সাহায্য করেছেন, কিন্তু এগুলিকে জাতীয় গুরুত্বপূর্ণ পর্ষদ হিসাবে ঘোষণা করা উচিত। আগের কেন্দ্রীয় সরকার এশিয়াটিক সোসাইটিকে জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হিসাবে ঘোষণা করেছিলেন, শুধু রাজ্য সরকারের ক্ষমতায় এই ঐতিহ্যপূর্ণ প্রতিষ্ঠানগুলিকে বাঁচানো যাবে না। ফাংশনাল লিটারেসি সম্বন্ধে অনেক কথা বলার ছিল, কিন্তু আজকে এই সীমিত সময়ের মধ্যে বলা যাবে না, তাই আমি এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী ১৯৯০-৯১ সালের শিক্ষাখাতে যে ব্যয়-বরাদ্দ এই সভায় উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। আমরা জানি যে এই সরকার আসার পর সমস্ত শ্রেণীর শিক্ষকদের আর্থিক অবস্থা এবং চাকরির সুরক্ষার অনেকখানি ব্যবস্থা করেছে। সঙ্গে সঙ্গে স্কুলে ছাত্র সংখ্যা বৃদ্ধি পেয়েছে ও বিভিন্ন ফল সামান্য কিছু ত্রুটি থাকা সত্ত্বেও যথাসময়ে পরীক্ষা গ্রহণ করা হয়েছে ও ফল প্রকাশ করা হয়েছে। এই সমস্ত জিনিস বামফ্রন্টের ১৩ বছরের সময়কালের মধ্যেই ঘটেছে এবং এর আগে প্রথম পে-কমিশন নিয়োগ করার ফলে যে সমস্ত শিক্ষক মহাশয় দীর্ঘদিন ধরে আর্থিক দিক দিয়ে এবং সামাজিক দিক দিয়ে বঞ্চিত ছিল, তাদের বেতন পাওয়ার কোনও নিশ্চয়তা ছিল না, সেগুলির অনেকখানি নিশ্চয়তা তারা পেয়েছিল। বেতন ভাতা বৃদ্ধি পাওয়ায় শিক্ষক মহাশয়দের সামাজিক মর্যাদা বৃদ্ধি পেয়েছিল, ও গ্রামীণ অর্থনীতিরও কিছু পরিবর্তন হয়েছিল। কিন্তু দ্বিতীয় পে-কমিশনের রিপোর্ট প্রকাশ করার পর এবং শিক্ষকদের বেতন ঘোষণার পর এটা নিয়ে একটা বিতর্কের সৃষ্টি হয়েছে। আমরা জানি ১৯৬৯ সালে শ্রদ্ধেয় শিক্ষক নেতা সত্যপ্রিয় রায় যখন শিক্ষামন্ত্রী হলেন, তখন তিনি শিক্ষকদের স্বার্থ বিবেচনা করে ম্যানেজিং কমিটির হাত থেকে শিক্ষকদের রক্ষা করার জন্য আইন তৈরি করেন এবং তাদের চাকরির সুরক্ষা করলেন। সেদিন স্থির হয়েছিল ৬০ বছর বয়সের পর আরও ৫ বছর শিক্ষকদের এক্সটেনশন দেওয়া হবে এবং সেই নীতি দীর্ঘদিন ধরে চলে আসছিল ও ৩১ শে মার্চ পর্যন্ত সেই একই নীতি কার্যকর করা হয়েছে। কিন্তু দ্বিতীয় পে-কমিশনের মূল বিচার্য বিষয় ছিল বাজারে দ্রব্যমূল্যবৃদ্ধির সঙ্গে, সঙ্গতি রেখে তাদের বেতন কাঠামো কিভাবে করা হবে সেটা ঠিক করা। কিন্তু সেই সঙ্গে দেখা গেল যে ৬০ বছর বয়সে শিক্ষকদের অবসর নিতে হবে এই রকম একটা ঘোষণা এবং সরকারি বিজ্ঞপ্তির মধ্যে এই জিনিসটা এসেছে। এই হাউসে কয়েকদিন আগে মেডিক্যাল শিক্ষকদের ক্ষেত্রে ৬৫ বছর-এর আইন প্রণয়ন করেছি। প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রেও ৬৫ বছর থাকছে, কলেজ শিক্ষকদের ক্ষেত্রেও ৬৫ বছর থাকছে, কেবল মাধ্যমিক শিক্ষকদের ক্ষেত্রে ৬০ বছর এই যে আদেশ দেওয়া হচ্ছে এটা সম্পর্কে নানা রকম তর্ক-বিতর্ক উঠেছে এবং সেই বিতর্ক আমরা মনে করি ৬০ বছর পরে ৫ বছর এক্সটেনশন যেমন ছিল, আর্থিক সঙ্গতির কারণে যারা শিক্ষকতা করেছেন তারা এর আগে অত্যন্ত দৈন্য অবস্থার মধ্যে থেকেছেন, সুতরাং তারা যদি কিছু বাড়তি সুযোগ পান এই সরকারের দ্বারা তাহলে ক্ষতি কি? শুধু এই কথাটা বিবেচনা করার জন্য আমি সরকারের কাছে আবেদন করছি। প্রশ্ন উঠেছে পেনশনের সুযোগ সুবিধা সরকারি কর্মচারিদের মতো দেওয়ার ব্যাপারে। কিন্তু দীর্ঘদিন ধরে সরকারি কর্মচারিদের পেনশন দেওয়ার ব্যাপারে ব্যবস্থাটা চালু থাকার ফলে সেখানে একটা নিয়ন নীতি চালু আছে, চাকুরির সময় কাল থেকে তারা সেই ধরনের কাগজপত্র তৈরি করে রাখেন, কিন্তু স্কুল কলেজের ক্ষেত্রে এই ধরনের কোনও সুনির্দিষ্ট নীতি আগে ছিল না, ফলে বহু স্কুলে যথাযথ কাগজপত্র নেই, অতীতের রেকর্ডপত্র চাইলে পাওয়া যায় না। সুতরাং পেনশন পাওয়ার ক্ষেত্রে যে সমস্ত কাগজপত্র দরকার তা অনেক স্কুল দিতে পারে না, সেখানে পেনশন পাওয়া অনেকটা অনিশ্চিত থাকবে। আমি অনেক প্রাথমিক শিক্ষককে জানি, যারা পেনশন পাননি, প্রভিডেন্ট ফান্ডের টাকা পাননি। আমি

একটা স্কুলের কথা জানি মধ্যমগ্রামের একটা স্কুল, মধ্যমগ্রাম আচার্য প্রফুল্লচন্দ্র বিদ্যালয়ের প্রাথমিক শিক্ষকের ১৯৭৫ সালে রিটায়ার করার পরে এখন পর্যন্ত তার পেনশনের কাগজপত্র তৈরি হয়নি। সুতরাং আমরা যাই বলি না কেন, যে শুভ প্রচেষ্টা সরকার পক্ষের থাকুক না কেন এটা এগজিকিউট করার ক্ষেত্রে নানারকম বাধা আছে, সেই বাধা শত চেষ্টা করেও অপসারণ করা যাচ্ছে না এটা আমার নিজের অভিজ্ঞতা। এই অভিজ্ঞতা আমার বিভিন্ন অফিস ঘুরে লাভ হয়েছে। এখানে প্রশ্ন উঠেছে নতুন চাকুরির ক্ষেত্রটা সঙ্কুচিত হয়ে যাচ্ছে। আপনার কাছে সঠিক কোনও তথ্য থাকে যে প্রাথমিক এবং মাধ্যমিক স্তর মিলিয়ে আজ পর্যন্ত কতগুলি পদ খালি আছে সেটা যদি জানান তাহলে আমরা সঠিক তথ্য জানতে পারব। আমাদের বিভিন্ন সংগঠনের মাধ্যমে যেটা জেনেছি তাতে প্রাথমিক এবং মাধ্যমিক মিলিয়ে প্রায় ৩৬ হাজার পদ খালি আছে। এই পদগুলি নিয়োগ করার ক্ষেত্রে স্কুল বোর্ড নিয়োগ করছেন, কিছু কিছু জায়গায় ম্যানেজিং কমিটি নিয়োগ করছেন। ম্যানেজিং কমিটির ক্ষেত্রে যে নিয়ম বিধি চালু আছে তাতে ফার্স্ট স্টেজ, সেকেন্ড স্টেজ, থার্ড স্টেজ এই রকম একটার পর একটা স্টেজ পেরিয়ে যখন ডি আই অফিসে প্যানেল আসে তখন সেটা পাস করাতে এক বছর সময় লাগে অর্থাৎ ২ বছরের কমে কোনও শিক্ষক নিয়োগ করা যায় না। এটা আমার ব্যক্তিগত অভিজ্ঞতার কথা বলছি। আমি একটা স্কুলের সেক্রেটারি, ১৯৮৭ সাল থেকে আমি চেষ্টা করছি, আমার স্কুলের ২টি খালি পদে শিক্ষক দেওয়া গেল না। নানা রকম বিধি নিয়ম-কানুন করা আছে যারজন্য যথা সময়ে শিক্ষক নিয়োগ করা যাচ্ছে না। এর ফলে স্কুলের পঠন-পাঠন ক্ষতিগ্রস্ত হচ্ছে। আবার সঙ্গে সঙ্গে যদি এইভাবে রিটায়ার করে যায় তাহলে স্কুলগুলির ক্ষেত্রে একটা বিরাট শূন্যতার সৃষ্টি হবে, সেটা পূরণ না করলে স্কুল কলেজে পড়াশুনার ক্ষেত্র সঙ্কুচিত হয়ে যাবে। সেজন্য পুরো ব্যাপারটা নিশ্চয়ই বিচার বিবেচনা করার প্রয়োজন আছে বলে আমি মনে করি। এই প্রসঙ্গে আমি বলছি এখানে গ্রন্থাগার দপ্তরের মন্ত্রী মহাশয় আছেন, আমরা জানি প্রায় ১ হাজারের মতো পদ সেখানে খালি আছে। সেখানে কোনও জায়গায় লাইব্রেরিয়ান নেই, কোনও জায়গায় চতুর্থ শ্রেণীর স্টাফ নেই। সুতরাং দীর্ঘদিন ধরে এই পদগুলি শূন্য থাকার ফলে গ্রন্থাগার দপ্তরের মাধ্যমে জনশিক্ষা সম্প্রসারণের যে নীতি আছে, মানুষের কাছে বই পৌঁছে দেওয়ার যে নীতি আছে সেটা ব্যাহত হচ্ছে। পদগুলি কেন খালি আছে সেটা আপনি নিশ্চয় বলবেন। আর সেই কর্মচারী যারা আছে তারা ঠিক সময় মতো বেতন পান না, দু'তিন মাস অন্তর অন্তর বেতন পান। নানা রকম পদ্ধতির মাধ্যমে বেতন পেতে দেরি হয়। তারা যাতে ঠিক সময়ে বেতন পান আপনি সেই জন্য চেষ্টা করবেন। তারপর সিলেবাস সম্পর্কে আমার কিছু বক্তব্য আছে। এই সিলেবাস সম্পর্কেও আমি এর আগে এখানে দাঁড়িয়ে বলেছিলাম তার উত্তরে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন, বিভিন্ন স্তরে যে সিলেবাস তৈরি হয়েছে তার মধ্যে সমন্বয় নেই। মাধ্যমিকের সিলেবাসের পরে উচ্চ মাধ্যমিকের সিলেবাস, তারপর উচ্চ শিক্ষার সিলেবাস। এর কোনওটার সঙ্গে কোনওটার মিল থাকছে না। আমরা দেখছি ইংরাজি শিক্ষার ক্ষেত্রে নতুন পদ্ধতি চালু হয়েছে। এই পদ্ধতিতে ইংরাজি শেখা সহজ বলে আমরা অনেরেকই মনে করি। সেজন্য এই পদ্ধতি এখানে চালু করার চেষ্টা করা হয়েছে। কিন্তু বাস্তব ক্ষেত্রে দেখা যাচ্ছে এই সমস্ত স্কুলের শিক্ষক মশাইরা পুরানো পদ্ধতিতে শিক্ষা দিতেই অভ্যস্ত। কেন না তারা সেই ভাবেই শিক্ষা গ্রহণ করেছেন। নতুন পদ্ধতিতে শিক্ষা দেবার জন্য ট্রেনিং-এর ব্যবস্থা নেই

ট্রেনিং ইনস্টিটিউট আছে ইংলিশের। কিন্তু সেখানে সকলে সমান সুযোগ পান না। যার ফলে নতুন সিলেবাস আনুযায়ী কিভাবে ইংরাজি শিক্ষা দিতে হবে সেটা তাদের কাছে অজানা থেকে গেছে। অপরদিকে একেবারে প্রত্যন্ত গ্রামের ইংরাজি শিক্ষক পাওয়া কঠিন ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। তারা সেখানে থাকতে চান না, আর লোকাল ছেলেও পাওয়া যায় না। ফলে গ্রামের মাধ্যমিকই বলুন, আর উচ্চ মাধ্যমিকই বলুন সব ক্ষেত্রেই এই ইংরাজি শিক্ষণের ব্যাপারের একটা ব্যবস্থা সৃষ্টি হচ্ছে। যার ফলটা হচ্ছে এই, মাধ্যমিকে ইংরাজি বেশ ভালো ভাবেই পাশ করে আসছে, কিন্তু উচ্চ মাধ্যমিক এসে ইংরাজিতে ব্যাক পেয়ে যাচ্ছে। তার মধ্যে আবার দেখা যাচ্ছে অনেকে মাধ্যমিকের ফার্স্ট ডিভিসনে পাশও করেছে। এর কারণ কি? এর কারণ হচ্ছে, একটার সঙ্গে আর একটার সামঞ্জস্য না থাকার ফলে এখানে এসে এই সমস্ত ছাত্র-ছাত্রীরা যথাযথভাবে উচ্চ মাধ্যমিক সিলেবাস ফলো করতে পারছে না। তাই আপনার কাছে দাবি হচ্ছে, আপনি শূন্য পদগুলি দ্রুত পূরণ করার ব্যবস্থা করুন এবং শিক্ষা দপ্তরের মাধ্যমে ডি.আই. এর কাছে সেই ভাবে আপনি নির্দেশ পাঠান। তাহলে কিছুটা সুবিধা হবে। আর এই ট্রেনিং দেওয়ার ক্ষেত্রে সমস্ত স্কুলের শিক্ষকরা যাতে ট্রেনিং পেয়ে ইংরাজি সিলেবাস ফলো করতে পারে তার ব্যবস্থা করলে ভালো হয়। এর আগে ভাষা শিক্ষার ক্ষেত্র ছিল। স্বভাবত সকলের একটা আগ্রহ ছিল। কিন্তু আজকের দিনে দেখা যাচ্ছে ভাষা শিক্ষা করে ঠিকমতো চাকরি পাওয়া যাবে না। তাই অনেকেই টেকনিক্যাল দিকে চলে যাচ্ছে। সুতরাং ভালো ভালো মেধাবী ছাত্র ছাত্রীরা বিজ্ঞানের বিভিন্ন দিক বা টেকনিক্যাল দিকে চলে যাচ্ছে। কাজেই ভাষা শিক্ষার ক্ষেত্রে যে ধরনের মেধাবী ছাত্র ছাত্রীর প্রয়োজন সেই ধরনের মেধাবী ছাত্র-ছাত্রী এই স্কুলে আসছে না। ফলে ভবিষ্যতের ক্ষেত্রে একটা বিরাট অসুবিধার সম্মুখীন হতে হবে বলে আমাদের ধারণা হচ্ছে, সেইগুলি দূর করার প্রয়োজন আছে।

[5-40 — 5-50 P.M.]

মাস পয়লা বেতন দেওয়ার কথা বারবার বলে এসেছেন কিন্তু আপনিও স্বীকার করেছেন যে নানান রকমের অসুবিধা থাকার জন্য মাস পয়লা বেতন দেওয়া সম্ভব হচ্ছে না। আমি একটা উদহারণ দিই আজকে মে মাসের ১০ তারিখ, গোসাবার ২৬টি হাইস্কুলে এবং ১৫টি জুনিয়ার হাইস্কুলে শিক্ষকরা মার্চ মাসের বেতন পান নি। এই যদি অবস্থা হয় তাহলে কি পরিমাণে হতাশা সেখানে আছে আপনি একটু চিন্তা করে দেখুন। তাদের অনেককেই চাকরির উপর নির্ভর করে চলতে হয় কাজেই তারা কি অবর্ণনীয় অসুবিধার মধ্যে আছে আশা করি আপনি সেটা অনুধাবন করবেন। এটা আমার ব্যক্তিগত অভিজ্ঞতা, বাস্তবের উপর দাঁড়িয়ে আমি বলছি। আশা করি এগুলি বিচার বিবেচনা করবেন এবং দেখবেন যাতে করে এই বিতর্কের অবসান হয়। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় উচ্চশিক্ষা দপ্তরের মন্ত্রী, মাননীয় প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী, মাননীয় প্রথাবহির্ভূত শিক্ষা দপ্তরের মন্ত্রী এবং গ্রন্থাগার দপ্তরের মন্ত্রী মহাশয়া যে ব্যয়-বরাদ্দের দাবি রেখেছেন তার বিরোধিতা করে আমার স্বল্প সময়ের মধ্যে কয়েকটি পয়েন্টের প্রতি মাননীয় কান্তিবাবুর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের দলের মাননীয় সদস্য সৌগতবাবু বলেছেন যে শিক্ষা ব্যবস্থার যে কাঠামো সেই কাঠামোটার মূল হচ্ছে প্রাইমারি শিক্ষা এই প্রাইমারি স্কুল বিল্ডিং রিপেয়ার

়া নতুন করে করার জন্য আমরা বাজেটে প্রথমবার এক কোটি টাকা রেখেছিলাম কিন্তু আমরা দেখেছি সেটা ইউটিলাইজড হয়নি। ৮৫/৮৭ সালে আমরা ২ কোটি ৫০ লক্ষ টাকা রেখেছিলাম সেটা কিসের জন্য? সেটা হচ্ছে, ১১ থেকে ১৪ বছরের বয়সের ছাত্র-ছাত্রীদের জন্য জুনিয়ার হাইস্কুল তৈরি করার জন্য সেটা ৮৯/৯০ সালে ইনক্রিস করে হল ৬ কোটি ২৪ লক্ষ ৪৮ হাজার টাকা। কিন্তু তারপরেও আমরা স্কুল বিল্ডিং ভালোভাবে তৈরি করতে পারলাম না। তাছাড়া মন্ত্রী মহাশয় জানেন যে এস.সি.দের স্কুল বিল্ডিং বাড়ানোর জন্য আরও ৩ কোটি ৭৮ লক্ষ টাকা খরচ ধরেছিলেন। এ সমস্তই আপনার ডি.এ. মাহিনা দিতে চলে গিয়েছে। সেখানে আপনি স্কুল বিল্ডিং রিপেয়ার বা নতুন করে করতে পারছেন না। এ সম্পর্কে এডুকেশন সেক্রেটারির যে নোট আছে সেটা সময়ের অভাবের জন্য আমি পুরোটা পড়তে পারছি না বলছেন, They are not copying the order in time for the utilisation certificate. বলছেন আমরা পঞ্চায়েত থেকে, জেলাপরিষদ থেকে ইউটিলাইজেশন সার্টিফিকেট বারবার বলা সত্ত্বেও পাই নি। সেখানে পঞ্চায়েতের উপর আপনারা বেশি দায়িত্ব দিয়েছেন কিন্তু তার এই অবস্থা। এর পর অমি অপারেশন ব্ল্যাক বোর্ডের কথায় আসছি। এটা কেন্দ্রীয় সরকারের প্রকল্প। এই অপারেশন ব্ল্যাকবোর্ডের টাকা নিয়ে কি ধরনের দুর্নীতি, লুঠপাট চলছে সেটা সবাই জানেন। স্কুল বোর্ড এবং জেলাপরিষদের হাত দিয়ে এই টাকা আপনি খরচ করার চেষ্টা করেছেন ফলে সেখানে সেই টাকা মিসইউজ হয়েছে এবং পুরোপুরি খরচ করা যায়নি। ভারতবর্ষের বিভিন্ন প্রদেশে এই অপারেশন ব্ল্যাক বোর্ডের ভালো কাজ হলেও আমাদের পশ্চিমবঙ্গে এ ক্ষেত্রে শতকরা ২/৩ পারসেন্ট কাজ করতে পেরেছি। এ ক্ষেত্রে যে কমিটি করেছেন তাতে জেলা পরিষদ রয়েছে, স্কুলবোর্ড রয়েছে। আপনি জানেন, পশ্চিমবঙ্গে ৫১ হাজার প্রাইমারি বিদ্যালয়ের মধ্যে ৪৮ হাজার স্কুল বোর্ডের হাতে আছে। তাদের হাতে যদি এটা দিতে পারতেন তাহলে টাকাটা পুরোপুরি ইউটিলাইজড হত কিন্তু আপনি তার সঙ্গে জেলাপরিষদকে জুড়লেন। ১৯৮৮/৮৯ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত ১১ কোটি ৮২ লক্ষ ৯০ হাজার টাকা অপারেশন ব্ল্যাক বোর্ডে দেওয়া হল। ভারতের সব কটা রাজ্যে এই প্রকল্প যখন চলছে, এই পশ্চিমবাংলায় ১৫টি জেলায় ৩৩টি ব্লকে এই কাজ আমরা করতে পারলাম না। আপনি বলবেন কোন কোন জায়গায় কাজ শুরু হয়েছে। কিন্তু অধিকাংশ জায়গায় কাজ শেষ হয়নি। এমন অনেক জায়গা রয়েছে, যেখানে পুরানো স্কুল ভেঙে দিয়ে নতুন স্কুল তৈরি করছে এবং অনেক ক্ষেত্রে ডিসপিউট দেখা দিয়েছে, আপনারা অথরিটিকে স্যাটিসফাই করতে পারেন নি, অপারেশন ব্ল্যাকবোর্ডের টাকা এই ভাবে মিসইউজ হচ্ছে। এই প্রকল্পে জেলা ভিত্তিক তিনটি ফেজে টাকা দেবার কথা সরকার থেকে, আর সরকার থেকে গৃহ নির্মাণের জন্য আরও আট কোটি ১৫ লক্ষ টাকা দিয়েছেন, এই টাকা পুরোপুরি কাজে লাগছে না। এই প্রকল্পের কাজ পঞ্চায়েতের হাতে না দিয়ে যদি স্কুল বোর্ডের হাতে দেওয়া হয় তাহলে কাজটা সুষ্ঠুভাবে হতে পারে। কারণ স্কুল বোর্ড-এ নিজস্ব ওভারসিয়ার আছে, সাব অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার আছে, কিন্তু স্কুল বোর্ডকে টাকা না দিয়ে এর সঙ্গে জেলা পরিষদকে জড়িয়েছেন, ফলে অপারেশন ব্ল্যাক বোর্ডের মতো এই রকম একটা পপুলার প্রোগ্রাম ফেল করছে। এর ফলে কোনও জায়গায় আপনি ইউটিলাইজেশন সার্টিফিকেট পাবেন না এবং অ্যাকচুয়ালি টাকাটা প্রপারলি ইউটিলাইজ হচ্ছে কি না তাও জানা যাচ্ছে না। ওরা হয়তো পরে একটা তৈরি করা ইউটিলাইজেশন সার্টিফিকেট দিয়ে দেবে। আমি আর একটা

বিষয় বলি, বিষয়টা হচ্ছে মিড-ডে-মিল। আইডিয়াল ফিডিং ডেজ প্রথমে ধরা হয়েছিল ১১৪ দিন, তারপর টার্গেট ঠিক হল ৮০ দিন। কোনও কোনও জায়গায় ৩০ দিন বলেছেন। কিন্তু আসলে ১৭ দিনের বেশি কোনও জায়গায় মিড ডে মিল দিতে পারা যায়নি এবং যে পাঁউরুটি দেওয়া হয় তা অখাদ্য। বাঁকুড়া জেলা এবং নর্থ ২৪ পরগনা জেলার কন্ট্রাক্টর মিড ডে মিলের টাকা মেরে দিয়েছে। তাদের বিরুদ্ধে ভিজিলেন্স বসেছিল, তারা দোষী সাব্যস্ত হয়েছে এবং তারা এখন বলছে টাকাটা ফেরত দেবে। আমি জানি না একজন যে দোষী সাব্যস্ত হয়েছে, তার থেকে কি ভাবে টাকাটা রিয়ালাইজ করবেন। এবার আমি পেনশনের ব্যাপারে বলি। পেনশনের ব্যাপারে বলেছেন ৬ হাজার আর তিন হাজার পেনশন দিয়েছেন। আমি মন্ত্রী মহাশয়কে বলি, পেনশনের কত কেস আছে সেটা আপনার উল্লেখ করা উচিত ছিল। ৩০ হাজারের মতো কেসের কাগজপত্র রেডি হয়ে গেছে কিন্তু বিভিন্ন সময়ে তারা যখন যাচ্ছে, নানা অজুহাতে তাদের ফিরিয়ে দেওয়া হচ্ছে। সাবজেক্ট কমিটি থেকে আমরা বলেছিলাম বেসরকারি ব্যবস্থায় হলেও একটা সিস্টেম চালু করতে, যাতে করে সার্ভিস বুকের সমস্ত ডিফেক্টগুলো দূর করা যায়। একটা কমপ্যুটার ভাড়া করে যদি কাজ করা যায় তাহলে সুবিধা হবে। কারণ অ্যাকচুয়াল এজের ব্যাপারে অনেক ত্রুটি বিচ্যুতি আছে। কারণ আগে মাস্টার মহাশয়দের মাইনে যখন কম ছিল, তখন তারা দু' চার বছর বয়স এদিক ওদিক করে দিয়েছে। তা সত্ত্বেও তারা যাতে পেনশনটা পায় তার জন্য সরলীকরণ করা প্রয়োজন। আমার কাছে ছবি আছে, আপনারা ক্যাম্প করছেন, একজন মাস্টার মহাশয়কে দেখা যাচ্ছে ছবিতে, তাকে চ্যাংদোলা করে ক্যাম্পে নিয়ে আসা হচ্ছে। মাস্টার মহাশয়দের পেনশন দিচ্ছেন, এটা তাদের রাইট। কোনও দয়া নয়, তারা নিজেদের অনেক স্যাকরিফাইস করেছেন। প্রভিডেন্ট ফান্ডের ২৬ হাজার হলে, ১৩ হাজার সে নিজে দিয়েছে। সেই জন্য পেনশনের সমস্ত কেসগুলোকে মনিটারিং করার জন্য, সুপারভিসন করার জন্য সাবজেক্ট কমিটি থেকে রেকমেন্ড করা হয়েছে। সুপারভিসন করার মতো কোনও ব্যবস্থা নেই। একজন মাত্র ডি.আই., তাকে সব কাজ করতে হয়, বিল থেকে স্যালারি থেকে সব কাজ করতে হয়। এবার অন্য বিষয়ে আসি, শিক্ষকদের অবসর গ্রহণের বয়স সীমা ৬০ বছর হবে কি ৬৫ বছর হবে, এই বিষয়ে নানা সমালোচনা হয়েছে। কোনও কোনও নেতা শিক্ষকদের সম্পর্কে অসম্মান জনক উক্তি করেছেন। এখানে অনেক শিক্ষক এম.এল.এ. আছেন, তাদের পদত্যাগ করা উচিত ছিল। আমরা তাদের নেতা বলে মনে করি না। বিমান বাবুর মতো লোক, মনোরঞ্জন রায়ের মতো নেতাকে আমরা সম্মান দিতে পারি না। শিক্ষকরা বহু আন্দোলন করার পর আজকে এই জায়গায় এসে দাঁড়িয়েছেন, আজকে তাদের এই ভাবে সুযোগ সুবিধা হরণ করার চেষ্টা হচ্ছে। আমার বক্তব্য আপনি সকলকে নিয়ে একটা টেবিলে বসুন এবং এই সমস্যার সমাধান করুন। এই বলে এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনগুলোর সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 P.M.]

**শ্রী সুরজিতস্মরণ বাগচী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, সাংবিধানিক আর্থিক সীমাবদ্ধতার মধ্যেও শিক্ষার বিভিন্ন ক্ষেত্রে বামফ্রন্ট সরকার যে ইতিবাচক সাফল্য অর্জন করেছেন তার নিরিখে শিক্ষা সম্পর্কিত বিভিন্ন দাবির যে ব্যয়-বরাদ্দ মন্ত্রী মহাশয়, বিধান সভায় পেশ

করেছেন, তা আমি সমর্থন করছি এবং সমর্থন করে কয়েকটি কথা মন্ত্রী মহাশয়কে বলবার জন্য এখানে দাঁড়িয়েছি। স্বাধীনতার পরে কংগ্রেসের শিক্ষা বিরোধী দৃষ্টিভঙ্গির জন্য এই রাজ্যের শিক্ষকরা বছরের পর বছর বঞ্চিত হয়েছে। তারা অত্যন্ত দরিদ্রের মতো জীবন-যাপন করতে বাধ্য হয়েছেন। বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হবার পরে ১৯৮০-৮১ সালে এই শিক্ষকরা কিছু ভালো সুযোগ-সুবিধা পেয়েছিল যেটা আগে ছিলনা। এ বছর বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী শিক্ষকদের যে বেতন ক্রম ঘোষণা করেছেন তা নিঃসন্দেহে অভিনন্দনযোগ্য। এই বেতনক্রমের সঙ্গে সঙ্গে প্রশাসনিক আদেশজারি করে শিক্ষা দপ্তর থেকে শিক্ষকদের অবসর গ্রহণের সীমাকে যে ভাবে সঙ্কুচিত করার চেষ্টা করা হয়েছে তা অনেক শিক্ষকদের কাছে বিভ্রান্তিকর বলে মনে হয়েছে। এই বিধানসভায় এর আগেও এই বিষয়ে আমি দুবার উল্লেখ করেছি বিশেষ করে যে সব শিক্ষকরা ৫০ দশকে এই কাজে যোগাদান করেছিলেন, ২৫/৩০ বছর যারা অত্যন্ত অসহায় দারিদ্রের মধ্যে জীবন-যাপন করেছেন এবং অত্যন্ত দৈন্যতার মধ্যে জীবন-যাপন করতে বাধ্য হয়েছিলেন, তারা এই প্রথম একটা সভ্য বেতনক্রম পেলেন। কিন্তু আপনার দপ্তরের আদেশজারির ফলে তারা এই বেতনক্রম ভোগ করতে পারছেন না। এটাই হচ্ছে তাদের সবচেয়ে দুঃখের, বেদনার এবং ক্ষোভের কারণ। আমি সেই সব প্রবীণ শিক্ষকদের কথা ভেবে মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছে অনুরোধ করব যে এটা নিয়ে মর্যাদার ইস্যুতে পরিণত না করে, কাট অফ ইয়ার করে এই সব প্রবীণ শিক্ষকদের ন্যায় সঙ্গত দাবিকে রক্ষা করা যায় কিনা দয়া করে সেটা একটু ভেবে দেখুন। আমি মন্ত্রী মহাশয়কে সেই সব শিক্ষকদের কথা বলব যারা শিক্ষা দপ্তরের ভাষায় গ্রেডেড স্কুল টিচার নামে পরিচিত। আপনি জানেন যে এই রাজ্যে ১২ ক্লাশ পাঠক্রম চালু হবার সময়ে মন্ত্রী ছিলেন বিধায়ক মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়। তিনি কলেজ শিক্ষকদের সমতুল্য যোগ্যতা সম্পন্ন কয়েকজন শিক্ষক নিয়োগ করেছিলেন। ১২ ক্লাশ পড়াবার জন্য। তাদের সংখ্যা খুব বেশি হলেও আমার হিসাবে ম্যাকসিমাম ৬৫ থেকে ৭০ জন হবে। তাদের বর্তমান পে স্কেল হচ্ছে ৫৫০-১৩৭০ টাকা। এদের বিষয়ে দপ্তর ভুলে গেছেন এবং আপনিও ভুলে গেছেন। এদের জন্য নতুন বেতনক্রম এখনও ঘোষণা করা হয়নি। এদের কি বলে আমি জানিনা—টিচারই হোক, আর লেকচারারই হোক, আমাদের ডবলিউ.বি.সি.ইউ.টি.-এ দাবি করেছেন যে এই স্পেশ্যাল গ্রেড স্কেলের টিচারদের স্কেল হচ্ছে ২২ শত টাকা থেকে ৪ হাজার টাকা। অধ্যাপকদের যে স্কেল সেই স্কেলের সুযোগ তাদের দিতে হবে। আপনি এ বিষয়ে দ্রুত সিদ্ধান্ত ঘোষণা করবেন। মন্ত্রী মহাশয়কে আর একটি বিষয়ে বলব। আজকে পেনশন সংক্রান্ত বিষয়ে যে জটিলতা আছে সেটা অস্বীকার করা যায় না। আজকে আমরা যতই বলে থাকি না কেন যে এত হাজার পেনশন দিয়েছি। কিন্তু একথা সত্যি যে ৫/৭ বছর হয়ে যায় তবুও শিক্ষকরা পেনশন পান না। এই বিষয়ে এখনও জটিলতা আছে। বিশেষ করে বিভাগীয় যে সমস্ত বড় বড় অফিসাররা আছেন, তারা এমন সমস্ত কাগজপত্র চান যার অধিকাংশ প্রাইমারি স্কুলের টিচারদের পক্ষে দেওয়া সম্ভব হয়না। অনেক মাধ্যমিক শিক্ষকদের পক্ষেও দেওয়া সম্ভব হয় না। কারণ কংগ্রেস আমলে এই সমস্ত কাগজপত্র রক্ষা করার কোনও ব্যবস্থা ছিল না এবং অনেক প্রাইমারি স্কুলের বাড়িও ছিলনা। কাজেই পুরানো কাগজপত্র এনে সাবমিট করা সম্ভব নয়। আমি গত বছরও বলেছি এবং এখনও বলছি যে এই ব্যুরোক্রাটিক ডীল করলে চলবে না। আর আমলাতান্ত্রিক সিদ্ধান্ত নয়। নিয়মিত ঠিক সময়ে পেনশন পাবার জন্য একটা

পলিটিক্যাল ডীল করতে হবে। যেহেতু বামফ্রন্ট সরকার ক্ষমতায় রয়েছেন এবং ঠিক সময়ে পেনশন দেবার কথা বলা হয়েছে সে জন্য আপনি এই বিষয়ে একটা সিদ্ধান্ত নিন। আমার মনে হয় রিটায়ারমেন্টের আগের ৩ বছরের শেষ বেতনের গড়ের নিরিখে এই পেনশন সম্পর্কে একটা রাজনৈতিক সিদ্ধান্ত নেবার ব্যবস্থা গ্রহণ করুন। তাহলে সব জটিলতার অবসান হতে পারে বলে আমি মনে করি। তাহলেই সব জটিলতার অবসান হতে পারে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বিষয়টি একটু ভেবে দেখবেন। বুরোক্রেটিক ডিসিসন দিয়ে পেনশন সমস্যার সমাধান করা যাবে না, সকলের কাছে পেনশন পৌঁছে দেওয়া যাবে না। কলেজ শিক্ষকদের পেনশন সম্পর্কে একটা বৈষম্যের কথা আমি আপনার কাছে নিবেদন করতে চাই। শিক্ষা ক্ষেত্রের অন্যান্য সেক্টরের পেনশনের ক্ষেত্রে যেখানে সরকারি কর্মচারিদের সমতুল্য হারের কথা বলা হয়েছে সেখানে কলেজ শিক্ষকদের ক্ষেত্রে কিন্তু তা বলা হয় নি। বলা হয়েছে—প্রথম হাজারে শতকরা ৫০ ভাগ, পরের হাজারের শতকরা ৪৫ ভাগ, তার পরের হাজারের শতকরা ৪০ ভাগ—এই ভাবে ক্রমে ক্রমে কমে গেছে। আমার বক্তব্য হচ্ছে কলেজ শিক্ষকদের সরকারি কর্মচারিদের হারে যে পেনশনের সুযোগ সেটা দেওয়া হোক এবং সেটার ১৯৭৮ সাল থেকে এফেক্ট দেওয়া হোক। কারণ তখন থেকেই তাদের পেনশনের প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল। সুতরাং আমি এই বিষয়টির প্রতি মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী এবং শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই প্রসঙ্গে আমি আরও একটা বিষয়ের প্রতি তাদের দৃষ্টি আকর্ষণ করছি, পশ্চিমবাংলার কয়েকটি বিশ্ববিদ্যালয়ে প্রশাসনিক বেহাল অবস্থার সৃষ্টি হয়েছে। আজকে দুঃখের সঙ্গে আমাকে এই কথা বলতে হচ্ছে, কয়েকটি বিশ্ববিদ্যালয়ের সর্বোচ্চ প্রশাসনিক পদে যারা নিযুক্ত হয়েছেন, তাদের শিক্ষাগত যোগ্যতা সম্পর্কে আমার মনে কোনও প্রশ্ন নেই, কিন্তু প্রশাসনিক যোগ্যতা সম্পর্কে ক্রমশ প্রশ্ন উঠে আসছে। তারা এমন এক একটা কাজ করছেন যে তাদের সম্বন্ধে মনে হতাশা উঠে আসছে। তাদের প্রশাসনিক ব্যর্থতার জন্য কল্যাণী কৃষিবিশ্ববিদ্যালয়ের পঠন-পাঠন মাঝে মাঝেই বন্ধ হয়ে গেছে। আমরা দেখেছি রবীন্দ্র-ভারতী বিশ্ববিদ্যালয়ে একজন উপাচার্য সরকারি কর্তৃপক্ষের সব যুক্তিসঙ্গত অনুরোধ উপেক্ষা করে অনশন করে সরকারকে বিব্রত করলেন। আজকে তদন্ত করলেই দেখা যাবে যে, যে কোনও বিশ্ববিদ্যালয়ে ৩৫০ জনের ওপর বেআইনি নিয়োগ হয়ে গেছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এটা ভালো করেই জানেন যে, এই যে প্রশাসনিক ডলড্রাম কলকাতা বিশ্ববিদ্যালয়কেও স্পর্শ করছে, সেই জন্য অবিলম্বে আমি আপনাকে সতর্ক হতে বলছি। কলকাতা বিশ্ববিদ্যালয়েও কিছু কিছু প্রশাসনিক হতাশা দেখা দিচ্ছে। আপনি জানেন অ্যাডভার্টাইজমেন্ট করা হয়েছে, ইন্টারভিউ নেওয়া হয়েছে—রিটেন, ওরাল দুরকমই নেওয়া হয়েছে— কিন্তু কোনও প্যানেল তৈরি হয় নি, অ্যাডহক অ্যাপয়েন্টমেন্ট চলছে। আমার ধারণা রবীন্দ্র-ভারতী বিশ্ববিদ্যালয় বা কল্যাণী কৃষি বিশ্ববিদ্যালয়ের মতো অবস্থার সৃষ্টি হতে পারে। কাজেই এই সমস্ত দিকে সতর্ক দৃষ্টি দেবার জন্য বিশেষ করে বিশ্ববিদ্যালয় প্রশাসন যাতে ভেঙে না পড়তে পারে তার জন্য ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি শিক্ষামন্ত্রী এবং মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি এবং এই বাজেট বরাদ্দের প্রস্তাবকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী তার দপ্তরের যে ব্যয়-বরাদ্দের দাবি এই সভায় পেশ করেছেন তা নিয়ে দীর্ঘসময় ধরে পর্যালোচনা হচ্ছে, বিতর্ক চলছে। আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে প্রথমেই যে কথাটা বলতে চাই, সেটা হচ্ছে পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রে, বিশেষ করে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে একটা ভয়ঙ্কর দুর্নীতি চলছে। বিভিন্ন জেলা স্কুল বোর্ডগুলি আপনি যদি কংগ্রেসের অভিযোগ হিসাবে আমার কথা ধরেন, রাজনৈতিকভাবে মোকাবিলা করার জন্য আমার প্রশ্নের উত্তর দেন, তাহলে আমার কিছু বলার নেই। কিন্তু আমার কাছে যেসব খবর আছে, তথ্য আছে তাতে দেখছি যে, শিক্ষা দপ্তরের সঙ্গে অর্থ দপ্তরের গত তিন বছর ধরে লড়াই চলছে। প্রাক্তন অর্থ সচিব থেকে শুরু করে বর্তমান অর্থ সচিব পর্যন্ত বার বার স্কুল এডুকেশন দপ্তরের সচিবের কাছে বার বার জিজ্ঞাসা করে আজ পর্যন্ত জানতে পারেন নি যে, কত পরিমাণ প্রাথমিক শিক্ষকের পদ সরকারি ভাবে মঞ্জুর হয়ে আছে। আজও জানতে পারেন নি কত পরিমাণ শিক্ষক মঞ্জুরীকৃত না হয়েও বেতন পাচ্ছেন। আজও এই তথ্য জানতে পারেন নি। কিন্তু ব্যাপারটা মাননীয় অর্থমন্ত্রী, শিক্ষামন্ত্রী এবং মুখ্যমন্ত্রী জানেন। কারণ বিষয়টা তাদের দৃষ্টিতে আনা হয়েছিল। গত তিন বছর ধরেই আমরা দেখছি প্রতি বছর শিক্ষা দপ্তর, বিশেষ করে ডাইরেক্টর, স্কুল এডুকেশন (প্রাইমারি) শিক্ষকদের বেতন দেওয়ার ক্ষেত্রে অর্থ দপ্তরের ওপর একটা চাপ সৃষ্টি করা নোট দেন। প্রতি বছর গড়ে ৩০ থেকে ৪০ কোটি টাকার দাবি এখানে পেশ করে। কিন্তু দেখা যাচ্ছে এই ৩০/৪০ কোটি টাকার দাবি পেশ করলেও অর্থ সচিব বিরোধিতা করলেও জেলা স্কুলবোর্ডগুলিতে কোটি কোটি টাকার সম্পদ রয়েছে। বি.সি.লাহিড়ীর যে কমিটি তৈরি করা হয়েছিল সেই কমিটির রিপোর্টে এই ইঙ্গিত রয়েছে। অর্থ দপ্তর সেই বি.সি. লাহিড়ীর কমিটির রিপোর্ট পান নি। আমরা দেখছি, ১৯৮৭-৮৮ সালে প্রাইমারি স্কুলগুলিতে ইন্সপেকশন হয়েছিল। ইন্সপেকটর কলিকাতা অফ স্কুল হয়েছিল তাতে দেখা যাচ্ছে, ২ লক্ষ ১৬ হাজার ২৬৫ জন ছাত্র-ছাত্রীর তালিকা সেখানে আছে অর্থাৎ প্রাইমারি বিদ্যালয়গুলিতে তারা পড়ছে। কিন্তু ইন্সপেকশন করে দেখা গেল ১ লক্ষ ৫১ হাজার ৬৪৫ জন ছাত্র-ছাত্রী পড়ে। প্রতি বিদ্যালয়ে ৪০ জন ছাত্র-ছাত্রী যদি ১ জন করে শিক্ষক ধরা হয় তাহলে যে ফিগার দেখানো হয়েছে সেই অনুযায়ী সত্যিকারের শিক্ষক থাকার কথা ৩ হাজার ৭৯১ জন। কিন্তু কাগজে কলমে শিক্ষক আছে ৫ হাজার ৯৪০ জন। তাহলে কত টাকা এইভাবে যাচ্ছে ভাবুন এবং কিভাবে যাচ্ছে কোথায় যাচ্ছে? কোন শিক্ষকেরা এই টাকা পাচ্ছে? মেদিনীপুর জেলা হচ্ছে আমার জেলা। ১৯৮৭ সাল অবধি একটা রিপোর্ট থেকে দেখা যাচ্ছে প্রায় ১ হাজার ৭৬৬জন শিক্ষক গভর্নমেন্টের অনুমোদন না নিয়ে উইদাউট অ্যাপ্রুভাল অফ দি গভর্নমেন্ট তাদের টাকা দেওয়া হচ্ছে, বেতন দেওয়া হচ্ছে। এইভাবে ৪২ লক্ষ টাকা দেওয়া হয়েছে যাদের গভর্নমেন্ট থেকে অনুমোদন দেওয়া হয়নি। এই ৪২ লক্ষ টাকাটা ছাত্র-ছাত্রীদের শ্লেট কেনার জন্য, পোষাক-পরিচ্ছদের জন্য এবং বিভিন্ন ডেভেলপমেন্টের জন্য শিক্ষাখাত খরচ করার কথা ছিল। এই হচ্ছে একটা জেলার পিকচার। এইরকম পশ্চিমবঙ্গে এতগুলি জেলায় কি ধরনের অর্থনৈতিক অপচয় হচ্ছে একবার ভাবুন তো? প্রত্যেকটি স্কুলবোর্ড ঘুরে ঘুরে দেখলে দেখা যাবে যে ৩ হাজার অস্তিত্বহীন প্রাথমিক স্কুল কাগজে-কলমে পশ্চিমবঙ্গে আজকে

প্রতিষ্ঠিত রয়েছে। আজকে তার টাকা কোথায় যাচ্ছে? এন.সি.ই.আর.টি. যে রিপোর্ট দিয়েছে তাতে বলছে ৪৮ হাজার স্কুল, কিন্তু আপনার ডিপার্টমেন্ট বলছে ৫১ হাজার স্কুল। এই ডিফারেন্স কেন? এই ৩ হাজার অস্তিত্বহীন স্কুলে দলীয় স্বার্থে সেখানে ক্যাডার নিয়োগ করা হয়েছে প্রতিটি স্কুলে ৩/৪ জন করে। এইভাবে লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা গায়েব করা হচ্ছে দলীয় স্বার্থ রক্ষা করতে গিয়ে। আজকে পেনশন নিয়ে অনেকে অনেক কথা বলেছেন। আজকে এই পেনশন নিয়ে আপনি এবং অর্থমন্ত্রী যৌথভাবে জেলায় জেলায় ঘুরে নাটক করে বেড়াচ্ছেন। প্রথমে বারাসাত থেকে পেনশন ক্যাম্প শুরু করলেন। শিক্ষকদের কান্না, শিক্ষকদের মর্যাদা, শিক্ষক পরিবারের যে অবহেলা, বঞ্চনার হাত থেকে রক্ষা করার জন্য পেনশন ক্যাম্প চালু করলেন। আমি দায়িত্ব নিয়ে জিজ্ঞাসা করছি, ঐ পেনশন লেটার যাদের দিলেন তারমধ্যে কতজন সঠিক ভাবে আজকে পেনশন পেয়েছেন? আপনি দায়িত্ব নিয়ে বলেছিলেন পেনশন লেটার পাবার পর ১ ঘণ্টাও দেরি হবে না। আপনি এর জবাব দেবেন পেনশন ক্যাম্প থেকে কাগজপত্র পাবার পর কজন পেনশন পেয়েছেন? আজকে এই পশ্চিমবঙ্গে বামফ্রন্টের রাজত্বে দ্বি-মুখী শিক্ষানীতি চলেছে। আপনারা একদিকে গ্রামের মানুষের কাছ থেকে ইংরাজি তুলে নিলেন প্রাথমিক বিদ্যালয় থেকে আর অপরদিকে শহরের মানুষের জন্য যারা সমাজের এলিট সোসাইটি তাদের জন্য ইংরাজি রাখার ব্যবস্থা করলেন। আমার বক্তব্য হচ্ছে, ইংরাজি তুলে দেওয়াই যদি আপনাদের একমাত্র নীতি হয়ে থাকে তাহলে পশ্চিমবঙ্গের সমস্ত জায়গা থেকে ইংরাজি তুলে নেওয়া হোক এবং তারজন্য আইন নিয়ে আসুক। আপনারা তো মেজরিটি, সুতরাং বাধা দেবার কেউ নেই, আমরা তো মাত্র ৩০ জন আছি, নিয়ে আসুন আইন যে প্রাথমিক স্তর থেকে সমস্ত জায়গা থেকে ইংরাজি তুলে দেব। কিন্তু এখানে অর্থাৎ শহরে ইংরাজি রাখবেন আর গ্রামের মানুষের কাছ থেকে ইংরাজি কেড়ে নেবেন তা হবে না। শ্রেণী সংগ্রামের নাম করে নতুন শ্রেণীর সৃষ্টি করবেন। প্রাথমিক শিক্ষার মাধ্যমে এ জিনিস চলতে পারে না। তাই আমি মূল দুটি পয়েন্টে আপনার জবাব চাইছি। বিশেষ করে আমাদের জেলায় বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় সম্বন্ধে ইউনিভার্সিটি গ্রান্টসেতে যে ব্যয়টা থাকে বিশেষ ভাবে ইউনিভার্সিটি গ্রান্টস কমিশন বিশ্ববিদ্যালয়ে যে মঞ্জুরি পেয়েছেন তার কি কি শর্ত আছে সেটা পরিষ্কারভাবে এই সভাকে জানাতে হবে। তা না হলে আগের শর্ত বজায় রেখে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের মঞ্জুরি ব্যয় সম্বন্ধে সেই জেলার লোককে তার জবাব দিতে হবে। শিক্ষকদের ব্যাপারে ৬০ অথবা ৬৫ নিয়ে যে চ্যালেঞ্জ নিয়েছেন সে সম্বন্ধেও কি পদক্ষেপ নিচ্ছেন জানাবেন। (মাইক না থাকায় বক্তা তার আসন গ্রহণ করেন।)

[6-10 — 6-20 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে অনুমতি চেয়ে নিয়েছি এখনই যাতে বলতে পারি, পরে আমি আর একবার আসব, কাজ আছে বলে এখন বলছি, অন্য মন্ত্রী মহাশয়রা রয়েছেন, বক্তাও এখনও অনেকে বাকি আছেন। আমি এখানে উচ্চশিক্ষা সম্বন্ধে এখন বলছি, অন্য বিষয়ে অন্য মন্ত্রী মহাশয়রা জবাব দেবেন। প্রথমে ২/৩ জন বক্তা বলেছেন ১০০টি কলেজে-নন গভর্নমেন্ট কলেজে প্রিন্সিপ্যাল নেই। আমি একটা হিসাব এনেছিলাম তাতে দেখছি এখানে ৬২টি কলেজে নেই। বাকিগুলিতে আছে। আবার দেখলাম এই রকম ৮টি কলেজ রয়েছে যেখানে প্রিন্সিপ্যাল নিয়োগ করেছিলাম, কোনও না

কোনও কারণে ছেড়ে গিয়েছেন। আবার আমাকে নিয়োগ করতে হবে। এখানে অ্যাক্টিং প্রিন্সিপ্যাল রয়েছেন। তারপর এখানে একজন বক্তা বললেন—বিরোধী দল থেকে— স্ক্রিনিং কমিটি করার কথা আমাদের বাজেট বক্তব্যের কথা বললেন এবং খুব চিৎকার করে বললেন যে ৬৫ ভাগের বেশি সেখানে কাজ হয় নি। আমি খবর নিলাম যে সেখানে প্রায় শতকরা ১০০ ভাগ হয়ে গেছে, কিন্তু এটা মুশকিল হচ্ছে এই যে কমপ্লিট হওয়া সত্ত্বেও তাদের ব্যবস্থা করতে পারছি না, কারণ তাদের কোয়ালিফিকেশন ইত্যাদির ব্যাপার আছে। তারপর একটা স্ক্রিনিং কমিটি করা হয়েছে তাতে প্রায় ৮০ ভাগ কাজ হয়ে গেছে ২০ ভাগ বাকি আছে। সেটা করে দেব। স্ক্রিনিং কমিটি হয়েছে, গভর্নমেন্ট কলেজে কিছু কিছু জায়গায় ইনজাংশন আছে, অ্যাডভোকেট জেনারেল বসে রয়েছেন উনি ইনজাংশন বাতিল করে দিলে ঠিক হয়ে যাবে। স্যানসক্রিট কলেজের লোক ঠিক আছে পাঠাবার চেষ্টা করছি। দুর্গাপুরে যাবার কথা ঠিক হয়েছিল, সেখানে আরচাইভস কাজ দেখুন। আরচাইভস পশ্চিমবঙ্গের একটা জায়গায় ঠিক করেছি, তাদের মীমাংসা আমাদের করতে হবে। দু-এক মাসের মধ্যে দুর্গাপুরে যেতে পারবেন। যার সম্বন্ধে বলার ছিল তিনি কুচবিহারে আছেন। মাননীয় সদস্যরা বলেছেন কুচবিহারে নেই, এখন আছেন তবে ১২.৫.৯০ তারিখ থেকে থাকবেন না, কারণ তাকে ঝাড়গ্রামে পোস্ট করেছি। কুচবিহারে ঠিক করেছি যে আর একজনকে পাঠাব। অসত্য কথা বলে চলে গেলে কি সত্য অসত্য হয়ে যাবে? পরিসংখ্যা দিচ্ছি। আর একটা কথা শুনলাম আমাদের ইনস্টিটিউট অফ এশিয়ান স্টাডিজ এখানে একটা রিসার্চ পেপারের কথা বলা হল, কোনও কাজ সেখানে হয় নি, ৫০ লক্ষ টাকা খরচ হয়েছে, এইসব বলা হল। আমাদের যিনি এসব কাজ করেন তিন একজন প্রখ্যাত ব্যক্তি। তাকে খবর পাঠিয়েছিলাম, ফলে তিনি এসে বইগুলি দিয়ে গেছেন। ১২টি বই ছাপানো হয়েছে এবং সেগুলো সব দোকানে দোকানে নিয়ে গেছে। এর থেকে কমিশন পাওয়া যায়। নাম করবার দরকার নেই—তিন বছরের মধ্যে কাজ শেষ করতে হয় সেক্ষেত্রে একটির ক্ষেত্রে ব্যতিক্রম হয়েছিল। তিনি পি.এইচ.ডি অন্য জায়গায় করেছিলেন সেজন্যই এই ব্যতিক্রম। এখানে দাঁড়িয়ে বিরোধী দলের নেতা জোর গলায় বলে গেলেন কিনা, সেখানে একটিও হয়নি! কিন্তু ছাপানো বই, বিক্রি হচ্ছে বাজারে। আমাদের বদনাম করুন, কিন্তু পশ্চিমবঙ্গের বদনাম করছেন! এত ভালো সব রিসার্চ স্কলার রয়েছেন, আমি দেখেছি, প্রতি বছর ছেলেমেয়েরা ভালো ফল করে স্কলারশীপ পান। প্রতিযোগিতামূলক পরীক্ষা দিয়ে ওখানে যারা যাচ্ছেন তাদের মধ্যে পশ্চিমবঙ্গ থেকেও অনেক ছেলেমেয়ে যাচ্ছেন। তাতে অবশ্যই পরীক্ষা দিতে হয়, সমস্ত বিষয়ে পরীক্ষা হয় এবং তারপরই তারা যান। কাজেই আমাদের রাজ্যের বদনাম করতে যাবেন না। সরকারকে গালাগাল দিতে হলে সেটা অন্যভাবে মাঠে-ময়দানে দাঁড়িয়ে গালাগাল দিন, আপত্তি নেই আমার। তারপর বলা হল, আমাদের অনেক ইউনিভার্সিটিতে, কলকাতা এবং যাদবপুর ইউনিভার্সিটির নাম করা হয়েছে সেখানে, যে ইন্টারভিউ কমিটি আছে সেখানে প্রফেসর বা অন্য স্তরের কাউকে অ্যাপয়েন্টমেন্ট দিতে হলে সেখানে নাকি আগেই সব ঠিক হয়ে থাকে। বলেছেন চোর সব, যাদবপুর এবং কলকাতা ইউনিভার্সিটিতে এসব যারা করেন তারা সব চোর। তারা নাকি আগে থেকেই সবকিছু ঠিক করে রাখেন। এই হচ্ছে ওদের দায়িত্বজ্ঞান! এসব মানুষের বক্তৃতা ঘণ্টার পর ঘণ্টা শুনতে হয় বসে। তারপর বলেছেন চিফ মিনিস্টার সভায় নেই কেন? কিন্তু এখানে ওরা যা বলেন ঘরে বসেই তা সুন্দর শুনতে পাই। কর্কশ গলা যার তার বক্তব্য ঘরে বসে

আরও ভালো শোনা যায়। বলেছেন চিফ মিনিস্টার অবহেলা করেছেন উচ্চশিক্ষাকে। কি করে তিনি জানলেন এটা কি করেই বা জানালেন আমি ঘণ্টা বসে কাজ করি? তারমধ্যে ভি.সির সঙ্গে বছরে চার-পাঁচ ছয়বার বসে আলোচনা হয়। আমি তো কংগ্রেসি মন্ত্রী নই যে, ফাইল না দেখেই অফিসাররা যা লিখে দিলেন তার উপরই সই করে দিলাম। সেই রকম কাজ কখনও করি না। কাজেই এসবের জবাবদিহি করবার দরকার নেই। উচ্চ শিক্ষা দপ্তরকে অন্য দপ্তরের মতো সমান নজর দিচ্ছি, কাজেই শুধু শুধু বদনাম করবার জন্য যদি এসব কথা বলা হয় তাহলে তার উত্তর দেবার কি আছে? একটি কাট মোশন এসেছে যাতে বলা হয়েছে "Failure of Government to introduce high-level technical education as per need of the students and modern times". এটা বলা হয়েছে। তবে এসব কাট মোশনের মধ্যে কিছু নেই। অবশ্য এটা আমি জানি, কয়েকদিন আগে যে মিটিং হয়েছে রাইটার্স বিল্ডিংসে, সেখানে ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রতিনিধিদের সঙ্গে টেকনিক্যাল এডুকেশন সম্পর্কে আলোচনা হয়েছে এবং তাতে ঠিক হয়েছে যে, সেটা আমদের এখানে শুরু করা হবে। সল্ট লেকে আমরা যাদবপুর ইউনিভার্সিটির ইঞ্জিনিয়ারিং কলেজ ক্যাম্পাস যা নতুন করে করেছি সেখানে পাওয়ার প্ল্যান্ট ইঞ্জিনিয়ারিং, কনস্ট্রাকশন টেকনোলজি, কম্প্যুটার সায়েন্স ইত্যাদি পড়াবার ব্যবস্থা সেখানে হয়েছে। অবশ্য ছাত্র এখনও রিক্রুট হয়নি সেখানে। সেটা হলেই কাজ শুরু হবে। তারপর বি.ই কলেজ সেখানে তো এসব বিষয় পড়ানোর ব্যবস্থা আগেই হয়েছে। তারপর টেকনিক্যাল এডুকেশন ডিপ্লোমা লেভেলে যেটা, সেটার একটা বিরাট পরিকল্পনা আগামী বছর থেকে শুরু হবে। অবশ্য এখনও এই কাজ পিছিয়ে নেই। এটা করতে হবে, কারণ চাকরি কোথায়? আমরা বেকার সমস্যা কি করে মেটাব? সেজন্য স্বনির্ভর কাজের কথা বলছি। আমরা সেজন্য টেকনিক্যাল এডুকেশনের কথা বলছি, এমন কি স্কুলে আমরা এটা চেষ্টা করছি, আলোচনা করছি যে আট, নয় এবং দশ ক্লাশে সত্যিকারের একটা ভোকেশন্যাল ট্রেনিং এখন যেভাবে আছে সেইভাবে নয়, আরও পাকাপোক্ত করে দশ ক্লাশের পরে যারা বেরিয়ে যায় তারা যাতে কাজ পায় তারজন্য আগামী ফিনান্সিয়াল বছরে এটা করা যায় কিনা তারজন্য চেষ্টা করছি। মেয়েদের জন্য একটা কাজ করতে হবে। এদের জন্য এক আধটা আছে, এটাকে একটু ভালো করে করতে হবে। নতুন নতুন কোর্স আমাদের করতে হবে। নতুন যেগুলো আসছে, টেকনোলজি ইত্যাদি যেগুলো আসছে সেগুলোকে আমাদের শেখাতে হবে। ইলেকট্রনিক কম্পিউটার ইঞ্জিনিয়ারিং এই রকম ধরনের যেগুলো আসছে সেগুলোকে আমাদের শেখাতে হবে। হলদিয়াতে এতবড় একটা প্রকল্প আমাদের এখানে হবে, সেজন্য আমরা সেখানে ইনস্ট্রুমেনটেশন টেকনোলজি করেছি এবং অন্যান্য আরও কতকগুলো জায়গায় যেগুলো আছে সেগুলোকে আধুনিকীকরণ করার জন্য ব্যবস্থা হচ্ছে, আমরা অগ্রসর হয়েছি। তাছাড়া রায়গঞ্জেও পলিটেকনিক, অটোমোবাইল ইঞ্জিনিয়ারিং, কম্পিউটার অ্যাপ্লিকেশনস এই সমস্ত জিনিস আমরা বিভিন্ন জায়গায়, সব জায়গায়, সব জেলায় করতে পারব না, এটা আমরা চেষ্টা করছি। টেকনিক্যাল এডুকেশন, আই.টি.আই., এগুলোর দিকে বিশেষ নজর দিয়েছি। আমরা এতদিনের অভিজ্ঞতায় দেখেছি উচ্চশিক্ষার জন্য যারা যাবেন, অনেকে যাচ্ছেন, সেখানে সময়ে ভীড় হয়ে যাচ্ছে—এরফলে সকলে পড়াশুনা করতে পারে না। এটাকে কি করে সমাধান করা যায় আমরা তা দেখছি, পুরনোগুলোকে নতুন করে বা অন্য জায়গায় নতুন করে কিছু করা যায় কি না তা দেখছি। কিন্তু যারা বেরিয়ে যাচ্ছে দশ ক্লাশের পরে,

তাদের কি উপায় হবে? তাদের একমাত্র উপায় হচ্ছে, বিশেষ উপায় হচ্ছে কিছু টেকনিক্যাল জ্ঞান, তাদের যদি ট্রেনিং থাকে, সেই কাজগুলো এক-দুমাসের ট্রেনিংয়ের পর তারা সেই কাজগুলো করতে পারবে। আমরা এইদিকে বিশেষ নজর দিয়েছি। এই প্রকল্পে আমরা ব্যাঙ্ক থেকে ধার পাব, তাছাড়া সরকার থেকেও ধার দেওয়া হবে। এইটুকু বলে আমার বক্তব্য শেষ করছি কাট মোশন যেগুলো আছে তার বিরোধিতা করে এবং আমার ব্যয় বরাদ্দের সমর্থন করে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা বাজেটের উপরে যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব পেশ করা হয়েছে সেই বাজেটের উপরে আমি আমার প্রতিক্রিয়া এখানে রাখব এবং এখানে যে কাট-মোশনগুলো আমাদের দলের পক্ষ থেকে রাখা হয়েছে সেই কাটমোশনগুলোর প্রতি সমর্থনের জন্য আমি আপনাদের কাছে দাবি করছি। এই শিক্ষা বাজেটে মাননীয় শিক্ষামন্ত্রী তার ভাষণে বলেছেন যে গত বছরের তুলনায় এই বছরের বাজেটে অর্থ বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে। হ্যাঁ, ৫৫৯ কোটি টাকার মতো বৃদ্ধি করা হয়েছে। তিনি তার বাজেট ভাষণে বলেছেন যে এরফলে শিক্ষার সর্বস্তরে অতিরিক্ত গতি সঞ্চার হবে। আমি এই কথাটার অর্থ বুঝতে পারলাম না। কারণ এই যে বাড়তি বরাদ্দটা করা হয়েছে সেটা এই যে তৃতীয় বেতন কমিশন, সেই বেতন কমিশনের সুপারিশ মোতাবেক শিক্ষক এবং শিক্ষাকর্মীদের বেতন ভাতা ইত্যাদি দেবার জন্য যেটা প্রয়োজন হবে সেই প্রয়োজন মেটাবার জন্য লেগে যাবে, তার বেশি এই জায়গায় কুলাবে না। ফলে আদার ডেভেলপমেন্টাল ওয়ার্কের প্রভিসন এই বাজেটে কোথায় থাকছে? অথচ আপনি বলছেন যে সর্বস্তরে গতির সঞ্চার হবে। সাবজেক্ট কমিটির যে প্রতিবেদন, সেই প্রতিবেদনে বলা হয়েছে The estimate shows almost the entire amount of overall increase of Rs. 500 crores will have to be utilised in fulfilling the commitment of the 3rd Pay Commission in respect of the improvement of pay and allowances to teachers and non-teaching employees. The commitment towards pay and allowances of the existing teachers and employees leaves very little scope for developmental activities such as, establishment of new educational institutions, creation of additional posts for teachers and non-teaching employees. The Government will have to find out fund in the planned sector to be able to continue the expansion of

[6-20 — 6-30 P.M.]

the educational net work. যারফলে আজকে সর্বস্তরে গতি সঞ্চার হবার কথা। কিন্তু যেখানে অর্থের অপ্রতুলতা। সেখানে স্বভাবতই, পশ্চিমবঙ্গের মানুষ আশা করে যে অর্থই ভরসা এই শিক্ষার জন্যে, সেই অর্থ বরাদ্দ যাতে প্রপার ইউটিলাইজেশন হয়। আসলে পাবলিক মানি নিয়ে পাবলিক এক্সচেকার নিয়ে আপনারা তাকে ঠিকমতো মনিটারিং করতে পারছেন না। আমরা দেখতে পাচ্ছি যে, শিক্ষা দপ্তরের জন্য সরকারি যে অনুদান আসছে তা বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানে দেওয়া হচ্ছে এবং সেই অনুদানের টাকা ঠিক ঠিকমতো খরচ হচ্ছে কিনা সেগুলো দেখার জন্যে কোনও মেশিনারি নেই। অ্যাকচুয়ালি কতকগুলি শিক্ষা প্রতিষ্ঠান আছে এবং সেই শিক্ষা প্রতিষ্ঠানগুলিতে ফিজিক্যালি একজিসটেন্স কিছু নেই। তাদের শিক্ষক,

শিক্ষা কর্মী নামেই আছে কিন্তু স্কুল হয় নি। শিক্ষাকর্মীরা সেখান থেকে মাইনে নিচ্ছে কিন্তু সেগুলো দেখার জন্যে কোনও মনিটারিং ব্যবস্থা নেই। শিক্ষা দপ্তরের ডাইরেক্টরেট এইসব কিছুই দেখে না। সাবজেক্ট কমিটি অন এডুকেশনে এই শিক্ষা দপ্তরের কার্যকলাপ সম্পর্কে ব্যক্ত করেছি। আমি গত কয়েক বছর ধরে যথা ১৯৮৬ সাল থেকে ১৯৯০ সাল পর্যন্ত আমি এই সম্পর্কে বলে আসছি এবং আমি বারেবারে এই ব্যাপারে শিক্ষা দপ্তরের দৃষ্টি আকর্ষণ করেছি যে, অ্যাডহকের ব্যাপারে ডিস্ট্রিক্ট স্কুল বোর্ড মোট ১০ লক্ষ টাকা অ্যাডহক বেসিসে চেয়েছিলেন। সেখানে কি স্টিকচার দিয়েছেন? সেখানে আমরা দেখেছি ডিস্ট্রিক্ট স্কুল বোর্ড সম্পর্কে দুর্নীতি আছে। শুধু দুর্নীতি নয়, এটা একটা দলবাজিরও আখড়ায় নিমজ্জিত। এই ব্যাপারে সরকার থেকে একটা তদন্ত কমিশনও বসানো হয়েছিল। সরকারি যে অর্থ বানচাল হয়েছে এবং প্রভিডেন্ট ফান্ডের টাকা নস্যাৎ হয়েছে সেই সম্পর্কে বিনয় লাহিড়ী কমিটি করা হয়েছিল। কিন্তু তার রিপোর্ট আমাদের কাছে পেশ করা হল না। টাইমস উইদাউট নাম্বার ফর দি লাস্ট ফোর ইয়ারস, অ্যাসেম্বলি ফ্লোরে আমি কোয়েশ্চেন করেছি যে আপনি শিক্ষামন্ত্রী হিসাবে এর উত্তর দিন। কিন্তু সেই কোয়েশ্চেন হেল্ড ওভার হয়ে গেছে। আপনারা বিনয় লাহিড়ী কমিটির রিপোর্ট জনসমক্ষে নিয়ে আসছেন না। এই কমিটি যে রেকমেনডেশনস দিয়েছে এবং যে সমস্ত সুপারিশ করেছে এই সরকারি অর্থ এবং অনুদানের টাকা নয়ছয় করার জন্যে, তা কার্যকর করার জন্যে কোনও ব্যবস্থাই নেওয়া হচ্ছে না। সুতরাং আজকে এই তো পরিস্থিতি চলছে। তারপরে অল ইন্ডিয়া ফিফথ্ এডুকেশনাল সার্ভের যে রিপোর্ট তাতে কাগজে-কলমে লেখা আছে সাড়ে তিন হাজার স্কুল কিন্তু সেখানে ১০ হাজার শিক্ষক রয়েছেন। প্রাকটিক্যালি এমপ্লয়মেন্টে এক্সচেঞ্জের নামে প্যানেল করে ১০ হাজার শিক্ষক এসেছেন। কিন্তু বাস্তবে সেই স্কুলের কোনও একজিসটেন্স নেই। সুতরাং এইভাবে পাবলিক মানিকে নষ্ট করা হচ্ছে। আজকে যেখানে ডার্থ অফ ফান্ডের জন্য কোনও ডেভেলপমেন্ট ওয়ার্ক কিম্বা কোনও এডুকেশন এক্সপানসন বন্ধ হয়ে রয়েছে, সেখানে এই অর্থ যতটুকু বরাদ্দ হয় তা দুর্নীতি এবং অপচয়ে খরচ হয়ে যায়। সেইজন্য মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে, এর প্রয়োজনীয় ব্যবস্থা নিন। আজকে শিক্ষাক্ষেত্রে যে নৈরাজ্য, বঞ্চনা চলছে তা আপনাদের গা সওয়া হয়ে গেছে এবং যারফলে আজকে শিক্ষাকে আপনারা কোথায় নিয়ে এসেছেন দেখুন। আজকে একটা অহরহ ঘটনা। প্রশ্নপত্র রচনা, সেখানে ভুল, ভ্রান্তি, প্রশ্নপত্র ফাঁস এটা নিয়মিত ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। গত কয়েক বছর ধরে অহরহ ঘটছে। কি মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক, এই বছর ভূগোলের প্রশ্ন ফাঁস হয়ে গেল। মাধ্যমিক বাংলা দ্বিতীয় পত্রের প্রশ্ন এত দুর্বোধ্য যে ছাত্ররা তো দূরের কথা, শিক্ষকরা বুঝতেই নাকাল হয়ে গেল। যে মাধ্যমিক পরীক্ষায় চার লক্ষের মতন ছাত্র-ছাত্রী প্রথম জীবনে এই রকম একটা গুরুত্বপূর্ণ পরীক্ষা দিতে চলেছে তাদের সামনে পরীক্ষার সময় যদি এই অবস্থার সৃষ্টি হয় তাহলে সেই সমস্ত সুকুমার ব্রতী ছাত্র-ছাত্রীরা তাদের মনের উপর কি প্রভাব ফেলে? এদের দায়িত্বজ্ঞানহীনতা, অসতর্কতার জন্য এত বড় দুর্ঘটনা ঘটেছে। শিক্ষা নিয়ে ছেলেখেলা, প্রহসন হয়ে দাঁড়িয়েছে। বছরের পর বছর ধরে পরীক্ষা ব্যবস্থা একটা প্রহসন পর্যায়ে দাঁড়িয়ে গেছে। এডুকেশন ডিপার্টমেন্টে যান, গা সওয়া ব্যাপার। শিক্ষার অগ্রগতি হচ্ছে না কি হচ্ছে কিছু বোঝবার উপায় নেই। শিক্ষা নিয়ে একটা নৈরাজ্য চলছে। বিশ্ববিদ্যালয়গুলির কি অবস্থা? রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের ভাইস চেয়ারম্যানকে রেজিগনেশন দিতে হল। এত অব্যবস্থা?

আপনাদের দুর্নীতির তদন্ত কমিশন, তদন্ত কমিশনের রিপোর্টে যারা অপরাধী, সেই দোষীদের শাস্তি হল না। তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হল না। কল্যাণী বিশ্ববিদ্যালয়ের এই রকম একটা অবস্থা চলছে, অর্থের অপচয় হচ্ছে। পরীক্ষা নিয়ামক নিগৃহীত হলেন ছাত্রদের হাতে। অর্থের অপচয় হচ্ছে। যে স্কুল চার বছর আগে কল্যাণী বিশ্ববিদ্যালয়ের আওতায় ছিল, যে স্কুল কল্যাণী বিশ্ববিদ্যালয়ের আওতা থেকে চলে গেছে—কল্যাণী বিশ্ববিদ্যালয়ের আন্ডারে নেই, অদ্ভুত ব্যাপার, ভৌতিক ব্যাপার দেখুন সেখানে সেই স্কুল কল্যাণী একসপেরিমেন্টাল হাইস্কুলের জন্য ১৮ লক্ষ টাকা ব্যয় করা হয়ে গেল। যে স্কুল চার বছর ধরে বিশ্ববিদ্যালয়ের আওতায় নেই। এ কিসের রাজত্ব? অ্যাডমিনিস্ট্রেশন আজকে এই রকম অবস্থায় চলছে। মাননীয় মুখ্যমন্ত্রী উচ্চ শিক্ষামন্ত্রী তিনি সংশোধন করে বললেন ১০০ টা কলেজের মধ্যে ৬৮টা কলেজে প্রিন্সিপ্যাল নেই। এটা কি খুব গর্ব করে বলবার বিষয়? ৬৮টাতে যেখানে প্রধান নেই, প্রিন্সিপ্যাল নেই—ক্যালাসনেস, ডিপার্টমেন্ট চলছে। এডুকেশনে হচ্ছে এই অবস্থা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বড় গলায় বলা হয়েছে আন্তর্জাতিক সাক্ষরতা বর্ষ, মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন অনেক কথা—লিখেছেন, কিন্তু এই সাক্ষরতার প্রশ্নে এখানে কি চলছে? গত দশ বছর দুর্নীতি আর অপচয়। ৬৫টা প্রোজেক্টে এক, আধটা পয়সা নয় ৬০ কোটি টাকা বরাদ্দ হয়েছে, যার ফিফটি পারসেন্ট সেন্ট্রাল গভর্নমেন্ট দেয়, এবং ফিফটি পারসেন্ট স্টেট গভর্নমেন্ট দেয়। কিন্তু এত যে বরাদ্দ হয়েছে, তার রেজাল্ট কি? ফিফটি পারসেন্ট প্রোজেক্ট ডিফাংকট এবং একটা চক্র গড়ে উঠেছে। নন-ফাংশনিং। অ্যাডাল্ট এডুকেশন ডাইরেক্টরেটে এবং ডিস্ট্রিক্ট এর অ্যাডমিনিস্ট্রেশন তাদের মধ্যে একটা চক্র গড়ে উঠেছে। প্রোজেক্ট অফিসারকে কমপেল করা হয়েছে। পার্টিকুলার এস্টাব্লিশমেন্টের থেকে রিডিং, রাইটিং মেটিরিয়ালস হাই কমিশনে নিতে হয়। পি.ও., এ.পি.ও. তাদের অ্যাপয়েন্টমেন্ট, বদলি এই সমস্ত কিছু হচ্ছে কস্ট মানি। এই রকম একটা অবস্থা। ইললিগ্যাল কাজকর্ম হচ্ছে। তাদের বিরুদ্ধে কেস হচ্ছে আবার কাউন্টার কেস হচ্ছে এবং ডিপার্টমেন্টে কোর্ট, কাছারি এইসব চলছে। দারিদ্র দূর করবার জন্য যে টাকা সেই টাকা এইভাবে অপচয় করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা দপ্তর নিয়ে আলোচনা করতে গিয়ে পরিশেষে আজকে যে বিষয়টা আমি উত্থাপন করতে চাই এবং যে বিষয়টা নিয়ে আজকে পশ্চিমবাংলার গোটা শিক্ষা জগত আলোড়িত হচ্ছে, সেই শিক্ষক ও শিক্ষাকর্মীদের অবসর গ্রহণের বয়স। আজকে পশ্চিমবাংলায় শিক্ষকদের অবসর গ্রহণের বয়স সম্বন্ধে সরকার যে সিদ্ধান্ত নিয়েছে, সেটা অত্যন্ত দুর্ভাগ্যজনক। পশ্চিমবাংলায় শিক্ষকদের ৬৫ বছর পর্যন্ত চাকরি করার যে অধিকার ছিল, সেই অর্জিত

[6-30 — 6-40 P.M.]

অধিকার আজকে রাজ্য সরকার হরণ করেছে। ৬০ বছর বয়সের পর আরও পাঁচ বছর এক্সটেনশন পাওয়ার সুযোগ তাদের এতদিন ছিল। এমন কি আমাদের প্রয়াত শিক্ষামন্ত্রী ও শিক্ষক আন্দোলনের বিশিষ্ট নেতা সত্যপ্রিয় রায় মহাশয়ের নেতৃত্বে একদিন গোটা শিক্ষক সমাজ এই অধিকার রক্ষার আন্দোলন করেছিল এবং তিনি শিক্ষামন্ত্রী থাকাকালে ১৯৬৯ সালে ম্যানেজিং কমিটির হাত থেকে এই এক্সটেনশন দেওয়ার ব্যাপারটা তিনি নিয়ে নিয়েছিলেন। কারণ, অনেক ক্ষেত্রে তখন দেখা গেছে ম্যানেজিং কমিটি তাদের পছন্দমতো লোককে এক্সটেনশন দিয়েছে, আবার তাদের অপছন্দ লোককে এক্সটেনশন দেয়নি, এই আইনটাকে সত্যপ্রিয় রায়

মহাশয় এইজন্য ম্যানেজিং কমিটির হাত থেকে নিয়ে নিয়েছিলেন। এই ব্যাপারটা আমি আবার সরকারকে ভেবে দেখতে বলব, কারণ এই ব্যাপারে শিক্ষক সমাজের যে ক্ষোভ, তাদের যে প্রতিবাদ, তাদের যে আন্দোলন সেটা আপনি আর একবার বিচার করে দেখবেন। আজ ১০ই মে, পশ্চিমবাংলার সমগ্র শিক্ষক সমাজ সরকারের এই সিদ্ধান্তের প্রতিবাদে ও অর্জিত অধিকার সুরক্ষা করার দাবিতে জেলায় জেলায় হাজার হাজার শিক্ষক আইন অমান্য করছে, গোটা পশ্চিমবাংলায় অন্তত ৫০ হাজারের মতো শিক্ষক আজ আইন অমান্য আন্দোলনে সামিল হয়েছে, আজকে এই হচ্ছে পশ্চিমবঙ্গের অবস্থা। তাই আমি আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে, মাননীয় মন্ত্রী মহাশয়কে বিষয়টা ভেবে দেখতে অনুরোধ করছি। আজকে শিক্ষকদের আন্দোলন সম্পর্কে চারিদিকে মিথ্যা কথা বলা হচ্ছে, বলা হচ্ছে যে শিক্ষকরা যদি বর্তমান নতুন বেতন হারে অবসর গ্রহণ করেন তাহলে তারা অনেক টাকা পেয়ে যাবেন, পেনশন পাওয়ার ক্ষেত্রে তাদের আর কোনও অসুবিধা নেই, শিক্ষকরা ৬০ বছর বয়সে ক্লাশে বসে ঝিমোয়, এই সমস্ত কথা তাদের সম্পর্কে বলা হচ্ছে, এমন কি স্বয়ং শিক্ষামন্ত্রী শিক্ষক সমাজের প্রতি এইসব মন্তব্য করছেন এবং এটা খুবই দুর্ভাগ্যজনক। আজকে আমাদের রাজ্যে বেকার বাহিনীকে শিক্ষকদের বিরুদ্ধে খেপিয়ে দেওয়ার চেষ্টা করা হচ্ছে, যদি শিক্ষকরা তাড়াতাড়ি অবসর গ্রহণ করেন, তাহলে সমস্ত বেকারের চাকরি হয়ে যাবে, এই সমস্ত কথা বলে তাদের খেপিয়ে দেওয়ার একটা প্রচেষ্টা হচ্ছে। ২৬ ফেব্রুয়ারি শিক্ষকরা যে প্রতীক ধর্মঘট করেছিল, সেই ধর্মঘটের প্রাক্কালে বলা হয়েছিল, এই ধর্মঘটের মূল উদ্দেশ্য হচ্ছে পরীক্ষা ব্যবস্থা বাঞ্চাল করে দেওয়া। এই যে মিথ্যাচার ও অবিচার পশ্চিমবাংলার শিক্ষক সমাজের প্রতি হচ্ছে, তার বিরুদ্ধে শুভবুদ্ধিসম্পন্ন মানুষকে আপনারা বিভ্রান্ত করতে পারেননি। উত্তরোত্তর আমরা দেখেছি, গোটা পশ্চিমবাংলায় আজকে শিক্ষক সমাজ, কি সরকার পক্ষের শরিকরা, কি বিরোধীপক্ষ, আজকে সবাই এই ন্যায়সঙ্গত দাবি . ভিত্তিতে আন্দোলন করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে ও বামফ্রন্ট সরকারের কাছে আবেদন করব ও এই বিষয়টা ভেবে দেখতে বলব। আপনারা বলেন এই সরকার গণতন্ত্রে বিশ্বাসী, আমরা রাইটার্স বিল্ডিং থেকে প্রশাসন পরিচালন করি না। আপনারা বলেছেন বিভিন্ন পেশায়, বিভিন্ন প্রতিষ্ঠানে যুক্ত মানুষের মতামত নিয়ে আমরা এই সিদ্ধান্ত নিয়েছি। যদি আপনাদের নীতি সত্যই যথার্থ হয় তাহলে সেখানে কোনও কোর্টের রায় বা অন্য কোনও অজুহাত নয় পশ্চিমবঙ্গের শিক্ষক সমাজ যা চাচ্ছে সেটাকে আপনারা যাচাই করুন। আজকে পশ্চিমবঙ্গের যে শিক্ষক সংগঠনগুলি আছে সরকার দলের বিরোধী দলের সেই সমস্ত শিক্ষক সংগঠনগুলিকে ডাকুন, তাদের মতামত নিন, সেখানে সংখ্যা গরিষ্ঠের মতামতের ভিত্তিতে সিদ্ধান্ত নিন, তাহলে নিশ্চয়ই গণতন্ত্র হবে। আরও যদি গণতান্ত্রিক

[6-40 — 6-50 P.M.]

পদ্ধতিতে যেতে চান দরকার হলে গোটা শিক্ষক সমাজের বাই ব্যালট এই ইস্যুর উপর তাদের মতামত গ্রহণ করুন। কিন্তু বুরোক্র্যাটিক ওয়েতে এটাকে তাদের উপর চাপিয়ে দেবেন না, এটাকে প্রেসটিজ ইস্যু করবেন না। আজকে যখন দেখছেন গোটা পশ্চিমবঙ্গের শিক্ষক সমাজ প্রতিবাদে সোচ্চার, এমনকি বড় শরিক দলের শিক্ষক সংগঠন এ বি টি এ তাদের মনের কথা আপনারা বিবেচনা করবেন না? এটা প্রেসটিজ ইস্যুর ব্যাপার নয়, আমি মনে

করি এতে আপনাদের মর্যাদাহানি হবে না, বরং সত্যসত্যই গণতন্ত্রকে মূল্য দিয়ে জনমতের ভিত্তিতে এটাকে মূল্য দিয়ে আপনারা সিদ্ধান্ত পরিবর্তন করেছেন এটা জেনে পশ্চিমবঙ্গের মানুষ আপনাদের আশীর্বাদ করবে, তাতে আপনাদের মর্যাদা বাড়বে। একটা ডেমোক্রাটিক আউটলুক নিয়ে চলুন, রিয়্যালি লেফট আউটলুক নিয়ে চলুন, জনগণের চাহিদা মতামতের ভিত্তিতে সিদ্ধান্ত পরিবর্তন করুন, তবেই তো গণতন্ত্র হবে। যে বিষয় নিয়ে আজকে বক্তব্যগুলি আসছে এমনকি একমাত্র সরকারি দল হিসাবে সি পি এমকে বাদ দিয়ে আর এস পি, ফরওয়ার্ড ব্লক, সি পি আই এবং অন্যান্য সরকার বিরোধী সমস্ত দলগুলি আজকে আইন অমান্য করছেন, মাস মিটিং করছেন, প্রকাশ্যভাবে স্বাধীন মতামত ব্যক্ত করছেন হাউসে, জয়েন্ট কাউন্সিল অব টিচার্স অ্যান্ড এমপ্লয়ীজ-এর আজকে ৯টি সংগঠন ১৫ই ফেব্রুয়ারি থেকে ১৬ই মার্চ প্রথম পর্যায়ের এবং ১০ মে দ্বিতীয় পর্যায়ের আন্দোলনে যাচ্ছে, আজকে সারা পশ্চিমবঙ্গের ৫০ হাজার শিক্ষক জয়েন্ট কাউন্সিলের আন্ডারে অন্দোলন করছেন, এরপরে তাদের জুলাই মাসে আন্দোলনের কর্মসূচি আছে, সেই কর্মসূচি আর যাতে করতে না হয় আমরা আশা করব সরকারের শুভ বুদ্ধির উদয় হবে, তারা গণতান্ত্রিক মনোভাবের পরিচয় দিয়ে পশ্চিমবঙ্গের শিক্ষক সমাজ এবং শুভ বুদ্ধি সম্পন্ন মানুষের মতামতকে দিয়ে এই সিদ্ধান্তকে পরিবর্তন করবেন। পেনশনের ব্যাপারে সত্যই কি এতটুকু মানসিকতা নেই যে ১৯৮১ সাল থেকে ১৯৯০ সাল পর্যন্ত ৯ বছর হয়ে গেল ৪৩ হাজার শিক্ষকের মধ্যে ৭ হাজার কি বড় জোর ৮ হাজার শিক্ষক মাত্র পেনশন পেয়েছেন, বাকি ৩৩ হাজার শিক্ষক পেনশন পাননি, কতজন পেনশন না পেয়ে মারা গেছেন, অথচ আপনার পেনশন সেলের জন্য নেসেসারি স্টাফ নেই, ডি আই অফিসে স্টাফ নেই, পেনশন সেল সল্ট লেক অফিসে স্টাফ নেই, যারা আছে তারা অত্যন্ত নবিশ, ওখানে বিশেষজ্ঞদের দিয়ে এইসব পেনশন ফাইলগুলি তৈরি করাতে হয়, ফলে হাজার হাজার শিক্ষক পেনশন থেকে বঞ্চিত হয়ে স্ত্রী পুত্র পরিবার নিয়ে তারা মৃত্যুবরণ করেছেন। কি দুঃস্বপ্ন নিয়ে গেছে, অথচ আপনি শিক্ষক দরদি কথা বলছেন। জনমুখি সরকার বলে আপনারা দাবি করছেন, অথচ এতখানি অমানবিক দিক আমরা দেখতে পাচ্ছি। সাবজেক্ট কমিটি অন এডুকেশনে গভর্নমেন্ট মেশিনারিকে ওয়ার ফুটিং-এর উপর দাঁড়িয়ে কাজ করতে বলা হয়েছে। সেখানে বলা হয়েছে পেনশন কেস দ্রুত এক্সপিডাইট করতে হবে। একদিকে একে সরলীকরণ করা, অপর দিকে তাড়াতাড়ি এক্সপিডাইট করার জন্য নেসেসারি স্টাফ দিতে হবে। সেখানে অর্থাভাবের প্রশ্নই ওঠে না। আন্দোলন যখন তুঙ্গে উঠল তখন তাড়াতাড়ি বলা হয় জেলায় জেলায় অপারেশন পেনশনের কাজ দ্রুত নিষ্পত্তি হবে। দুদিন আপনি, অসীমবাবু গেলেন। তারপরেই সব হয়ে গেল! সমস্যাটা যে তিমিরে ছিল সেই তিমিরেই আছে। ওদের কথা ভুলে যাবেন না। এই সমস্ত দিক আজকে অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে। মে মাস হয়ে গেল, স্কুলগুলি ফেব্রুয়ারি, মার্চ, এপ্রিল মাসের মাইনে এখনও পর্যন্ত পায়নি। আপনার অর্থাভাবের কথা বলছেন, অথচ স্কুলগুলিতে তাদের রেগুলার মাইনে না পাঠিয়ে সেই জায়গায় ওদের ৬০ বছরের অপশন ফর্ম পাঠিয়ে যাতে মতামত দিতে বাধ্য হয় তার জন্য অ্যাডহক ১ হাজার করে টাকা নামে নামে পাঠিয়ে দিলেন। এইভাবে কৌশলে টাকা পয়সা দিয়ে আপনাদের সিদ্ধান্তের পক্ষে তাদের আনবার চেষ্টা করছেন। এইগুলি আপনি একটু ভেবে দেখবেন। আমি আলোচনা আর দীর্ঘ করতে চাই না। সি পি.এম. বন্ধুদের বাদ দিলে বিধানসভার সমস্ত রাজনৈতিক দলের প্রতিনিধিরাই এই

অবসর গ্রহণের বিষয়টি তাদের অর্জিত অধিকারকে সুরক্ষিত করার জন্য সরকারি সিদ্ধান্ত পরিবর্তন করার আবেদন জানিয়েছেন। আমি আশা করি আপনি সেই আবেদনের মর্যাদা দেবেন। এই কথা বলে আমাদের কাটমোশনগুলি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিদ্যুৎ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়গণ যে বাজেট বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং বিরোধী পক্ষের সমস্ত কাট মোশনগুলির বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলতে চাই। আজকে নতুন করে বলার অপেক্ষা রাখে না যে, শিক্ষা ছাড়া কোনও দেশের সার্বিক অগ্রগতি হতে পারে না। আর শিক্ষার আলোকপ্রাপ্ত সচেতন জনগণ শিক্ষার সার্বিক উন্নয়ন ঘটাতে, দেশের সংহতি ও ঐক্য বজায় রাখতে, দেশের আর্থ সামাজিক ব্যবস্থা গড়ে তুলতে , সমাজ পরিবর্তন করতে সাহায্য করে। কাজেই সকলের কাছে এই শিক্ষার সুযোগ পৌঁছে দেওয়াটাই রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের খুবই গুরুত্বপূর্ণ কাজ হওয়া উচিত বলে আমি মনে করি। সেই দিকে লক্ষ্য রেখে আমাদের বামফ্রন্ট সরকার এই সর্বজীনন শিক্ষার উপর জোর দিয়েছেন। আজকে এমন একটা গ্রাম খুঁজে পাওয়া যাবে না যেখানে একটাও প্রাথমিক বিদ্যালয় নেই। আমাদের বিরোধী পক্ষের বন্ধুদের তাদের আমলের কথা একটু চিন্তা ভাবনা করে দেখতে বলি। সেই সময় কোনও পরিকল্পনাই ছিল না। আজকে পরিকল্পিত ভাবে প্রাথমিক শিক্ষালয়গুলি তৈরি করা হচ্ছে। আজকে ৬ থেকে ১০ বছর পর্যন্ত সমস্ত ছেলেমেয়েকে শিক্ষার আঙিনায় আনা সম্ভব হয়েছে, এই দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করার ফলে। আজকে ড্রপ আউটের সংখ্যা কমেছে। তার কারণ অনেকেই বলেছেন। পারসেন্টেজের হিসাবটা আপনারা একটু কষে দেখলেই বুঝতে পারবেন। বিনা বেতন, বিনামুল্যে পুস্তক বিতরণ, টিফিনের ব্যবস্থা, মেয়েদের পোষাকের ব্যবস্থা ইত্যাদি এই সবের ভিতর দিয়ে হয়েছে। হয়ত সবাইকে সব কিছু করে দেওয়া যায়নি বা সবাই-এর জন্য টিফিনের ব্যবস্থা করা যায়নি কিন্তু এই উদ্যোগ নেওয়ার ফলে এবং এইসব কর্মসূচি নেওয়ার ফলে আমরা অনেকদূর অগ্রসর হতে পেরেছি। এর পর আমি নিরক্ষরতা দূরীকরণের কথায় আসছি। এই কর্মসূচির উদ্দেশ্য হচ্ছে, যে সমস্ত নিরক্ষর মানুষরা রয়েছেন তাদের সাক্ষরজ্ঞান সম্পন্ন সচেতন নাগরিক হিসাবে গড়ে তোলা। এই কর্মসূচির উপর বেশি করে গুরুত্ব দেওয়ার জন্য আলাদা করে জনশিক্ষা প্রসার দপ্তর করা হয়েছে এবং একজন পূর্ণ মন্ত্রীর অধীনে আলাদা একটি দপ্তর খোলা হয়েছে। সেখানে পুরানো যে বয়স্ক শিক্ষাকেন্দ্রগুলি ছিল সেই সমস্ত কেন্দ্রগুলির ত্রুটি কি, অভাব কি, অসঙ্গতি কোথায় এসব দেখে নতুন কর্মসূচি নেওয়া হয়েছে। এক্ষেত্রে শুধু সরকারি ব্যবস্থাপনাই নয়, বিভিন্ন স্বেচ্ছাসেবী সংগঠন এবং গণ সংগঠন এবং পঞ্চায়েতকে যুক্ত করে এই প্রচেষ্টাকে আমরা এগিয়ে নিয়ে চলেছি। তা ছাড়া উচ্চশিক্ষার ক্ষেত্রেও অগ্রগতি ঘটানোর চেষ্টা করা হচ্ছে। বিরোধী পক্ষের সদস্যরা বললেন যে শুধু বেতন দেওয়ার জন্য টাকা খরচ করা হচ্ছে কিন্তু শিক্ষার মান নেমে যাচ্ছে। এটা সঠিক কথা নয়। শিক্ষার মানকে যাতে উঁচুতে তোলা যায় তারজন্য প্রাথমিক শিক্ষকদের অভিমুখি করা হচ্ছে, মাধ্যমিক শিক্ষকদের অভিমুখি করা হচ্ছে এবং তাদের ট্রেনিং-এর ব্যবস্থা করা হচ্ছে। তারপরই বিরোধীপক্ষের মাননীয় সদস্যরা শিক্ষা ক্ষেত্রে অরাজকতার কথা বললেন। তারা বললেন শিক্ষা ক্ষেত্রে নাকি নৈরাজ্যের সৃষ্টি হয়েছে। তাদের আমলে শিক্ষা ক্ষেত্রে কি অবস্থা ছিল সেটা একুট তাদের স্মরণ করতে বলছি। সেই সময় আমরা

দেখেছি যে পরীক্ষার খাতা জমা পড়ত এবং তারা যথারীতি ডিগ্রি পেয়ে যেত। তারপর আমরা দেখলাম ওরা রাজীব গান্ধীর শিক্ষানীতির জয়গান গাইলেন। ওরা অটোনোমাস কলেজের কথা, মডেল স্কুলগুলির কথা বললেন। স্যার, আমরা জানি অবহেলিত মানুষদের করের টাকায় মুষ্টিমেয় মানুষদের শিক্ষার জন্য সেগুলি করা হয়েছিল। তারা বললেন যে প্রাথমিক শিক্ষার উপর জোর দেওয়া উচিত। তাদের কাছে আমার জিজ্ঞাসা, সে ব্যাপারে আপনারা কি করেছিলেন আমাদের একটু জানাবেন কি? আজকে শিক্ষকদের জন্য দেখছি ওদের দরদ উথলে পড়ছে, জিজ্ঞাসা করি, তাদের আমলে প্রাথমিক শিক্ষকরা কত টাকা বেতন পেতেন এবং আজ কত পায় একটু জানাবেন কি? এই প্রসঙ্গে বলি, কলেজ শিক্ষকরা ১৬ টাকা ডি.এ.-র জন্য কতদিন রাজপথে রাত্রিবাস করেছেন সেসব কথা কি ভুলে গেছেন? আজকে সেসব কথা না বলে খালি ৬০/৬৫-র কথা বলছেন। প্রয়াত সত্যপ্রিয় রায় মহাশয়ের নেতৃত্বে শিক্ষক আন্দোলন হয়েছিল। তখন পেনশনের ব্যবস্থা শিক্ষকদের জন্য ছিল না। আজকে এই সরকার আসার পর সে ব্যবস্থা হয়েছে। তারা মাস পয়লা বেতনের কথা বলছেন। হয়ত কোনও কোনও ক্ষেত্রে কয়েকমাস পরে পরে যাচ্ছে নানান জটিলতার জন্য কিন্তু কংগ্রেসের আমলে তারা কি মাস পয়লা বেতন পেতেন? বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে তাদের বেতনের দায়দায়িত্ব কংগ্রেস সরকার গ্রহণ করে নি কেন? কে তাদের নিষেধ করেছিল খালি সাধারণভাবে দুর্নীতি ছড়িয়ে দেওয়া হচ্ছে এইসব কথা বলে বিরোধীপক্ষ বাজিমাত করার চেষ্টা করলেন। স্যার, পরিশেষে তাই বলি, এই সমস্ত ভাবনা চিন্তার ভেতর দিয়ে যেটা বেরিয়ে আসে সেটা হল এই আর্থিক সীমাবদ্ধতা সত্ত্বেও এই বামফ্রন্ট সরকার প্রাথমিক শিক্ষা, মাধ্যমিক শিক্ষা, শারীর শিক্ষা, কারিগরি শিক্ষার আধুনিকীকরণের জন্য উদ্যোগ গ্রহণ করেছেন এবং জনশিক্ষা প্রসারের কর্মসূচি নিয়ে এগিয়ে চলেছেন। এর জন্য আমি সরকারকে অভিনন্দন জানিয়ে এবং বাজেটকে সমর্থন করে ও বিরোধীদের সমস্ত কাটমোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[6-50 — 7-00 P.M.]

**শ্রী দুর্গা টুডু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, সেই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি দু' একটা কথা বলতে চাই। কংগ্রেসি বন্ধুরা শিক্ষা বাজেটের উপরে সমালোচনা করলেন। এই সমালোচনা তা সঠিক ভাবে না করে বিকৃত ভাবে করলেন। আমি কংগ্রেস বিধায়কদের জিজ্ঞাসা করি, আপনারাতো এই পশ্চিমবঙ্গে ২৮ বছর এবং কেন্দ্রে ৪১ বছর ধরে ছিলেন, আপনার একদিনের জন্যও শিক্ষার জন্য চিন্তা করেছিলেন যে শিক্ষাকে কিভাবে সম্প্রসারণ করা যাবে? আজকে শিক্ষার গুরুত্ব অপরিসীম। শিক্ষা হচ্ছে সমাজের অপরিহার্য অঙ্গ। সেই অঙ্গকে বাদ দিয়ে কোনও কিছু করা সম্ভব নয়। কিন্তু তারা সঠিক ভাবে তার সমালোচনা না করে বিকৃতভাবে সমালোচনা করলেন। গোবিন্দবাবু বললেন যে শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য। আমি তাকে জিজ্ঞাসা করি কিসের নৈরাজ্য? আপনি বলুনতো ১৯৪৭ সালের ১৫ই আগস্ট স্বাধীনতার পর থেকে জওহরলাল নেহেরুর হাতে ক্ষমতা হস্তান্তরিত হয়েছে। তখন তিনি ৩টি ইচ্ছা প্রকাশ করেছিলেন। প্রথম, যারা কালোবাজারি, মুনাফাখোর তাদের বিরুদ্ধে বলেছিলেন যে তাদের প্রকাশ্যে ল্যাম্পপোস্টের সঙ্গে বেঁধে শাস্তি দেওয়া হবে। দ্বিতীয় বলেছিলেন যে এক থেকে ১৪ বছর পর্যন্ত বয়স্কদের জন্য অবৈতনিক

শিক্ষা ব্যবস্থা চালু করা হবে এবং সেটা বাধ্যতামূলক হবে। সেই বাধ্যতামূলক শিক্ষা ব্যবস্থা চালু করেছেন? আর একটা হচ্ছে, তার একমাত্র দুহিতাকে ক্ষমতায় বসিয়ে দেবেন। এগুলির মধ্যে একটাই তিনি করেছেন সেটা হচ্ছে, তার দুহিতাকে ক্ষমতায় বসিয়ে দিয়েছিলেন। শিক্ষার জন্য কোনও চিন্তা করেন নি। তারপরে ইন্দিরা গান্ধী ক্ষমতায় আসার পরে তিনি বলেছিলেন যে 'গরিবী হটাবেন। আপনারা কখনও শিক্ষার জন্য চিন্তা করেন নি। আপনারা খালি নিজেদের কথাই চিন্তা করে গেছেন। শিক্ষাকে কিভাবে সম্প্রসারিত করা যায়, শিক্ষার কিভাবে উন্নতি করা যায় সেকথা আপনারা চিন্তা করেন নি। শিক্ষাখাতে যে সমস্ত টাকা ব্যয় করা হয়েছে সেই সম্পর্কে গঠনমূলক সমালোচনা না করে শুধু বিকৃতভাবে সমালোচনা করে গেলেন বামফ্রন্ট সরকারের। সেজন্য ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে তারা কি করেছেন না করছেন সেই সম্পর্কে কংগ্রেস বিধায়কদের কাছে একটা হিসাব আমি তুলে ধরছি। প্রাইমারি সমস্ত স্কুলের ছাত্র-ছাত্রীদের জন্য টিফিন-এর ব্যবস্থা ১১৪ দিনের জন্য করা হয়েছে। তফসিলি ছেলে-মেয়েদের জন্য নাকি সুযোগ-সুবিধা কিছু করা হচ্ছে না এই কথা আপনারা বলেছেন। আপনারা যখন ক্ষমতায় ছিলেন তখন মাধ্যমিক স্তরের তফসিলি জাতির এবং উপ-জাতির জন্য কিছু স্টাইপেনের ব্যবস্থা করেছিলেন। কিন্তু বামফ্রন্টের আমলে অধিকাংশ ছেলে-মেয়েরা শিক্ষার জন্য স্টাইপেন পাচ্ছে। আপনারাও কখনও চিন্তা-ভাবনা করেছিলেন আদিবাসী গরিব ছেলে-মেয়েদেরে জন্য? আপনাদের আমলে কারা স্টাইপেন পেত? যাদের অর্থ আছে, যাদের ভালো অবস্থা আছে, যারা গ্রামের মোড়ল তাদের জন্য আপনারা খরচ করতেন। আপনারা কোনওদিন গরিব আদিবাসী, তফসিলি জাতির জন্য, তাদের ছেয়েমেয়েদের জন্য খরচ করতেন না। আপনারা খরচ করেছেন ঐ যারা জমিদার জোতদারদের ছেলে আদিবাসীদের মধ্যে আছে, তাদের মধ্যে খরচ করেছেন। গরিব আদিবাসী ভাইবোনদের জন্য আপনারা কিছু করেন নি। আর একটা কথা এখানে বলা হয়েছে, প্রাথমিক স্তরে নাকি ইংরাজি শিক্ষা উঠে গেছে। ইংরাজি শিক্ষা উঠে যাওয়ার কারণ কি? শিশু যখন ভূমিষ্ঠ হয়, সঙ্গে সঙ্গে যদি তাকে ভাত খেতে দেওয়া হয়, সেই শিশু কি পৃথিবীর বুকে বেঁচে থাকবে? সেই জন্য সেই শিশু যতক্ষণ না পর্যন্ত মাতৃভাষা আয়ত্ব করতে পারছে, ততক্ষণ পর্যন্ত তাকে কোনওদিন অপর ভাষা চাপিয়ে দেওয়া যায় না, এই কথা জেনে রাখুন। সেই জন্য কংগ্রেস বিধায়করা যে সমস্ত সমালোচনা করেছেন, সেই সম্পর্কে উত্তর দিতে চাই। আপনারা গণ টোকাটুকির কথা বললেন, শিক্ষার মান নাকি এত নিচে নেমে গেছে, আপনারা ১৯৭০--৭২ সালের কথা একটু চিন্তা করুন। আপনারা যখন ছিলেন, তখন শিক্ষা ক্ষেত্রে কত নৈরাজ্য হয়েছিল, সেখানে কিভাবে গণ টোকাটুকি চলত, সেই কথা ভুলে গেছেন? গোবিন্দবাবু তখন তো মন্ত্রী ছিলেন। সেই গণ টোকাটুকির নেতৃত্ব তখন গোবিন্দবাবু দিয়েছিলেন। এই যে ৬০/৬৫ বছরের কথা উঠেছে, তখন গরিব শিক্ষকরা কত কম টাকায় জীবন ধারণ করতেন, ১৬০/১৬৫ টাকা তারা পেতে। আজকে তাদের অনেক সুযোগ সুবিধা বেড়েছে, সেই গরিব শিক্ষকদের কাছে ৬৫ বছরের বিষয় নিয়ে নানা কথা উঠেছে। আপনাদের সময় যেটা ছিল, বিধান রায়ের আমলে শিক্ষকরা কম মাইনে পেতেন বলে, এক বছর একবছর করে ৬৫ বছর পর্যন্ত এক্সটেনশন দেওয়া হত। আজকে সেই প্রভিসনকে তুলে দেওয়া হয়েছে, কারণ সরকারি ক্ষেত্রে অনেক সুযোগ সুবিধা আজকাল পাচ্ছে। তাহলে কেন তাদের ৬০ বছর করা হবে না? সেই জন্য শিক্ষা মন্ত্রীর যে শিক্ষা বাজেট, তাকে পুনরায় সমর্থন জানিয়ে আমার

বক্তব্য শেষ করছি।

[7-00 — 7-10 P.M.]

**শ্রী সরল দেব ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমার বাজেট বারদ্দ কে আমি সমর্থন করছি। আমার এটাতে কোনও কাট মোশন নেই, তবে মাননীয় সদস্য সৌগতবাবু তিনি তিনটে গ্রন্থাগারের কথা উল্লেখ করেছেন, ঐগুলোকে জাতীয় মর্যাদা দেওয়া যায় কি না, আমি তার অবগতির জন্য জানাচ্ছি, জয়কৃষ্ণ পাঠাগারকে জাতীয় মর্যাদা দেবার জন্য কেন্দ্রীয় সরকারকে লিখেছিলাম কিন্তু কেন্দ্রীয় সরকার জয়কৃষ্ণ পাঠাগারকে জাতীয় মর্যাদা দেবার ক্ষেত্রে অনিহা প্রকাশ করার ফলে অন্যগুলোর জন্য প্রচেষ্টা নেওয়া হয়নি। তা সত্ত্বেও বঙ্গীয় সাহিত্য পরিষদ, রামমোহন পাঠাগার, এই দুটো বেসরকারি প্রতিষ্ঠান তারা অনুদান, অতীত দিনের তুনলায় অনেক বেশি পাচ্ছেন। যেখানে ১১ হাজার টাকা বঙ্গীয় সাহিত্য পরিষদ অনুদান পেতেন, আমরা গত বছর বিল্ডিং গ্রান্ট ১১ লক্ষ টাকা দিয়েছি। এ বছরও আমরা তাদের অনুদান দিয়েছিলাম, কিন্তু ইতিমধ্যে তাদের নিজেদের মধ্যেই মামলা শুরু হয়েছে। মাননীয় সদস্য গণেশবাবু শূণ্য পদ পূরণের বিষয়ে প্রশ্ন তুলেছেন। কিন্তু আপনারা জানেন যে, হাইকোর্টে মামলা থাকার ফলে আমরা শূণ্য পদগুলি পূরণ করতে পারি নি। সম্প্রতি সেই মামলার নিষ্পত্তি হয়েছে। আমরা অতিশীঘ্র সেই শূণ্যপদগুলি পূরণ করার ব্যবস্থা করছি। আমি আমার বাজেট বক্তৃতার মধ্যে বলেছি যে, আমাদের ২৫০০ মতো প্রাথমিক, সাব-ডিভিসনাল এবং ডিস্ট্রিক্ট লাইব্রেরি তৈরি হয়েছে। গত ১৯ তারিখ শিলিগুড়িতে জেলা লাইব্রেরি উদ্বোধন করেছি। দীর্ঘ ৮ বছর ধরে বাড়ি ভেঙে যাওয়ার জন্য বহরমপুরের জেলা গ্রন্থাগারটি বন্ধ ছিল। মাননীয় সদস্যরা এ বিষয়ে এখানে উদ্বেগ প্রকাশ করেছিলেন। কয়েকদিন আগে প্রশ্নোত্তোরের সময়ে আমি বলেছি, মাননীয় বিচার মন্ত্রীর সহযোগিতায় হাইকোর্টের জজের পরিত্যক্ত এক বিঘা জমি সহ বাড়িটি আমরা পেয়েছি। প্রাথমিক স্তরের এই বছর ১০ লক্ষ ৭২ হাজার টাকা মঞ্জুর করেছি এবং এ বছরই সেই জেলা গ্রন্থাগারের কাজ শুরু হবে। আমরা নতুন জেলা উত্তর ২৪-পরগনার জেলা গ্রন্থাগারে কাজ শুরু করেছি। স্টেট সেন্ট্রাল লাইব্রেরির বাড়িটি ভেঙে গেছে এবং এ বিষয়ে মাননীয় সদস্যরা উদ্বেগ প্রকাশ করেছেন। এ বিষয়ে আমরা ৩ কোটি ৭৫ লক্ষ টাকা মঞ্জুর করেছি এবং পি.ডাবলু.ডি সেখানে কাজও শুরু করেছে। আমরা আশা করছি আগামী বছর ৩০০ বছর পূর্তি উৎসবের মধ্যেই অন্তত পক্ষে একতলাটা, গ্রাউন্ড ফ্লোরটা সম্পূর্ণ করতে পারব। বাকি কাজ হতে সময় লাগবে। তবে ১৯৯০ সালের মধ্যে সমাপ্ত হবে বলে পি. ডাবলু ডি.র পক্ষ থেকে আমাদের চিঠি দিয়ে জানিয়েছে। এসব ছাড়াও আমরা গ্রন্থাগারগুলির গুণগত মান উন্নয়ন করবার চেষ্টা করছি। আপনারা জানেন আমি যখন এই দপ্তরের দায়িত্ব ভার গ্রহণ করেছিলাম তখন আমাদের ১৭টি জেলায় কোনও ডিস্ট্রিক্ট লেভেল অফিসার ছিলনা, ডি.এস.ই.ও মারফৎ কাজ হত এবং ১৭টি জেলায় পরিপূর্ণভাবে ডি.এস.ই.ও. ছিল না হাইকোর্টের মামলার কারণে। সম্প্রতি আমরা পি.এস.সি থেকে পেয়ে ১৬ জন ডি.এল.ও পোস্টিং দিয়েছি। আমাদের ইনফ্রাস্ট্রাকচারের যথেষ্ট অভাব আছে, আমি সেটা করবার প্রচেষ্টা নিয়েছি। সকলে যাতে নিয়মিত বেতন পেতে পারে তার ব্যবস্থা করছি। বিশেষ করে মার্চ মাসের পরে বেতন পাওয়ার ক্ষেত্রে একটা অসুবিধা হয়। তা ছাড়া অন্যান্য বেশিরভাগ মাসেই নিয়মিত পায়। এ ব্যাপারে আমরা অর্থ

দপ্তরকে বলেছি যে, আমাদের যে কমিটেড এক্সপেন্ডিচার তা এক-সাথে মঞ্জুর করলে আমরা জেলায় সেই টাকা পাঠিয়ে দিতে পারি। এক-সাথে মঞ্জুর না হওয়ার জন্যই আমাদের অসুবিধা হচ্ছে। সেই কারণে আমরা অর্থ দপ্তরে আমাদের মতামত সহ চিঠি পাঠিয়েছি যাতে নির্দিষ্ট সময়ের মধ্যে গ্রন্থাগার কর্মচারিদের কাছে তাদের বেতন পৌছে দিতে পারি। এছাড়া মাননীয় সদস্যদের কাছে আমার দু' একটি বিশেষ অনুরোধ আছে। একজন মাননীয় সদস্য টেক্সট্ বুক লাইব্রেরি প্রতিষ্ঠার অনুরোধ করেছেন। আমি তাকে জানাচ্ছি সেটা গ্রন্থাগার দপ্তরের কাজের মধ্যে পড়ে না। তবে আমরা বিভিন্ন জেলায় জেলা গ্রন্থাগারগুলিতে, বিশেষ করে মহকুমা গ্রন্থাগারগুলিতে বিভিন্ন রেফারেন্স বুক রাখার ব্যবস্থা করেছি। স্কুল কলেজে টেক্সট বুক প্রায় অতি বছরই পাল্টে যায়, সেইজন্য টেক্সট বুক রাখা সম্ভব নয়। রেফারেন্স বই রাখবার জন্য প্রয়োজনীয় অর্থের ব্যবস্থা করে মহকুমা গ্রন্থাগার এবং জেলা গ্রন্থাগার গুলিতে অনুদান দেবার ব্যবস্থা করেছি। আজকে এই সভায় আমার দপ্তর সম্বন্ধে যে মূল প্রশ্নগুলি উত্থাপিত হয়েছে সেগুলির আমি যথাসাধ্য জবাব দেবার চেষ্টা করলাম। মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি এইটুকু বলতে পারি যে, ইতিমধ্যে যে গ্রন্থাগারগুলি গড়ে উঠেছে সেগুলির গুণগত মানের যাতে উন্নতি ঘটে তার জন্য আমরা সর্বদা সচেষ্ট থাকবার চেষ্টা করব। গ্রন্থাগারের মূল কাজ হচ্ছে টু মোটিভেট দি রিডার্স, সেক্ষেত্রে কতখানি পারলাম তার মূল্যায়ন করবার ক্ষেত্রে আপনাদের সহযোগিতা একান্ত প্রয়োজনীয়। শুধুমাত্র কয়েকজন অফিসার নিয়ে, কর্মচারী নিয়ে কাজের মূল্যায়ন করা সম্ভব নয়। জেলা পরিষদ, পঞ্চায়েত পৌরসভা এবং মাননীয় বিধায়ক যাঁরা আছেন সকলের কাছে আমরা সহযোগিতা চাই, কারণ গ্রন্থাগারের একটা উল্লেখযোগ্য ভূমিকা আছে। একদিকে আমাদের দেশে দারিদ্রতা রয়েছে, এরফলে বহু ছাত্র-ছাত্রী উচ্চশিক্ষা লাভ করতে পারছেন না, ড্রপ-আউট হয়ে যাচ্ছেন এবং সেই সংখ্যাটা নগণ্য নয়, ৬৭ পারসেন্ট। স্বাভাবিকভাবেই কনটিনিউইটি অফ স্টাডিস-এর জন্য গ্রন্থাগারের ভূমিকা আছে। তাছাড়া নিও লিটারেটের ব্যাপারে আমাদের জনশিক্ষা প্রসার বিভাগের মন্ত্রী মহাশয় বলবেন, আমাদের দেশ কত বছর আগে স্বাধীন হয়েছে তাসত্ত্বেও ৬৪ ভাগ নিরক্ষর, সেই নিরক্ষর মানুষের কাছে শিক্ষার আলো পৌছে দেবার ক্ষেত্রে নিশ্চিতভাবে গ্রন্থাগারে ভূমিকা আছে। সেইজন্য দপ্তরের ভিতর সমন্বয় রেখে আমরা কাজ করবার চেষ্টা করছি। সেখানে জনশিক্ষা প্রসার দপ্তর নতুন হলেও স্বভাবতই ইনফ্রাস্ট্রাকচারাল খানিকটা রয়ে গেছে। সেক্ষেত্রে পরিপূর্ণভাবে জনমুখি করে তুলতে হলে আপনাদের সক্রিয় সহযোগিতা একান্ত প্রয়োজনীয়। এই কয়েকটি কথা বলে ব্যয়-বরাদ্দকে সম্পূর্ণভাবে সমর্থন করার জন্য অনুরোধ জানিয়ে এবং বিরোধীরা শিক্ষা বিভাগের বিরুদ্ধে যে কাট-মোশন এনেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[7-10 — 7-20 P.M.]

**শ্রী মহঃ আব্দুল বারি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুলতান আহমেদ এবং মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয় আমার দপ্তর সম্পর্কে যে কাট-মোশন এনেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। প্রথমত মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদবাবু এখানে যা বললেন তাতে তাকে অভিযোগ ভঙ্গের দায়ে টানতে হয় এবং প্রিভিলেজ কমিটিতে নিয়ে যেতে হয়। কেননা উনি বলছেন ৬৫ আর.এফ.এল.পি. বয়স্ক শিক্ষা

প্রকল্প আছে। এটা আদৌ সত্য নয়। এটা হবে ৫৮, আর দ্বিতীয় যে ৭ কোটি টাকা খরচের কথা বললেন সেটাও ঠিক নয়, এটা হবে ৪ কোটি ৬ লক্ষ টাকা। তারপর উনি বললেন, বইপত্র বাইরে থেকে নিচ্ছি। কেন্দ্রীয় সরকারের নির্দেশ মতো আমরা স্টেট রিসার্চ সেন্টার যেটা রয়েছে সেখান থেকে বই কিনি। কাজেই উনি অসত্য কথা বলেছেন এবং এই অসত্য কথা বলার জন্য তার বিরুদ্ধে প্রিভিলেজ কমিটিতে যাওয়া দরকার। যাহোক প্রথম কথা হচ্ছে, জনশিক্ষা প্রসার বিভাগের যে প্রয়োজন তা আমরা ৩ বছর ধরেই যথেষ্টভাবে উপলব্ধি করতে পেরেছি। সারাভারতবর্ষে এটার প্রয়োজন ছিল যে আমাদের দেশে আজকে নিরক্ষরতার হার কমানো প্রয়োজন। ৩ বছর আগে থেকে আমরা এই সমস্ত বিষয়ে যে উপলব্ধি করতে পেরেছি তার একটি মাত্র কারণ হচ্ছে বিরাট একটা এডুকেশন ডিপার্টমেন্ট, তার হায়ার এডুকেশন, স্কুল এডুকেশন সকলের মধ্য দিয়ে সমস্ত বিষয়টা দেখতে পারেননি, সেইজন্য পুরোপুরি একটা ডিপার্টমেন্ট, সচিবালয় এবং তার ডায়রেক্টরেট আলাদা হয়েছে এবং তারা বিভিন্নভাবে পরিকল্পনা গ্রহণ করতে পারছেন। আমরা এই কাজে খুশি। প্রথমত আমরা কি করেছি, যা ছিল সেটার মূল্যায়ন করেছি। আমরা মূল্যায়ন করে দেখিয়ে দিয়েছি কেন্দ্রীয় সরকারের বয়স্ক শিক্ষা নন-ফরমাল এডুকেশন যে নীতি গ্রহণ করেছিলেন, যে পরিকল্পনা গ্রহণ করেছিলেন তা সম্পূর্ণভাবে ভুল, তার পিছনে কোনও রাজনৈতিক সদিচ্ছা ছিল না। আমরা সেইসব ভুলগুলিকে শক্ত হাতে শোধরাবার চেষ্টা করছি। ভুলের মূল বিষয়টি হল এই যে, আমাদের দেশের শিক্ষার আয়তন থেকে যারা বাইরে থাকে যাদেরকে বয়স্ক শিক্ষার মধ্যে নিয়ে আসতে হবে প্রথা বহির্ভুত শিক্ষার মধ্যে নিয়ে আসতে হবে এটা কোনও এডুকেশন ইনস্টিটিউটশন দিয়ে হয় না। প্রশাসনিক শিক্ষা ব্যবস্থার মধ্যে দিয়ে হয় না। এর জন্য প্রয়োজন একটা প্রতিষ্ঠান বহির্ভুত শিক্ষার ব্যবস্থা এবং তার জন্য দরকার আমাদের দেশের জনসাধারণের মধ্যে থেকে একটা বিরাট স্বেচ্ছাসেবী বাহিনী যার রাজনীতিগত এবং আদর্শগত ভাবে কমিটেড মানুষকে দিয়ে সেই কাজ আরম্ভ করছেন। আমরা সেই কাজ আরম্ভ করেছি। প্রথমে এটা ৫৮টা প্রোজেক্ট, এর পরে আমরা ১২টা পেতাম—আমাদের পশ্চিমবঙ্গ সরকারের আছে ৩৫টা আর কেন্দ্রীয় সরকারের আছে ২৩টা, ১২টা চেয়েছি, দেয়নি। আমরা, তারপরে ঐ যে অনিল বর্জিয়া যিনি হচ্ছেন শিক্ষা সচিব এবং শ্যাম পাহান, আজকে তাদের ডেকে নিয়ে এসে বলেছিলাম যে, তোমাদের এই প্রকল্প ডিফেকটিভ। ইনস্টিটিউশনাল এডুকেশন কেন প্রোজেক্ট অফিসার করছে? কেন অ্যাসিস্টেন্ট প্রোজেক্ট করছে? অন্য দিকে ওরা বলছে পঞ্চায়েতের হাতে ভলানটিয়ার দেবে। এটা হতে পারে না, তাই সম্পূর্ণভাবে পঞ্চায়েত মাধ্যমে পঞ্চায়েত অ্যাডমিনিস্ট্রেটিভের ক্ষমতায় করবে। কত নিরক্ষর আছে, তার উপর সময় নির্দেশ করে আমরা ঠিক করেছি যে, আমাদের এখানে সেই কাজ করতে হবে। তারা রাজি হয়েছেন। ২০টা ব্লক ধরেছি। ২০টা ব্লকের মধ্যে ২৪ হাজার নিরক্ষর মানুষ আছে, সেটা ধরে ২ বছরে ২৪ হাজার মানুষের জন্য কত খরচ হবে। ভলানটিয়ার, প্রোজেক্ট অফিসার বা বি.ডি.ও. সাহেবের জন্য নয়, এর মধ্যে দিয়ে আমরা ৯ লক্ষ, প্রায় ১০ লক্ষের মতো স্কীম এখানে চলছে। এক বছরের তাদের কাজের মূল্যায়ন করেছি। এই এক বছরের কাজ দেখছি, ২৪ হাজারের মধ্যে গড়ে প্রত্যেকটি পঞ্চায়েতে ১০ হাজার করে নিরক্ষরতা সাক্ষর যুক্ত করতে পেরেছি। আমরা আজকে ছাত্রদের নিয়োগ করেছি, অসংখ্য ছাত্র আমাদের সঙ্গে আছে। ক্লাশ নাইনের ছাত্রকে ওয়েস্ট বেঙ্গল বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন আমরা সিদ্ধান্ত নিতে অনুরোধ

করেছিলাম যে, তাদের যে ওয়ার্ক এডুকেশন আছে, ছেলেরা এখানে ওখানে কাজ করে তাদেরকে আজকে বয়স্কদের শিক্ষা দানের মধ্যে নিয়ে এসে কাজে লাগানো হয়েছে। আজকে আমরা আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে ওয়েস্ট বেঙ্গল বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন সিদ্ধান্ত গ্রহণ করেছি যে, ক্লাশ নাইনের প্রত্যেকটি ছাত্র কম পক্ষে একটি মাত্র নিরক্ষর লোককে শিক্ষা দান করবে। এর ফলে ৬ লক্ষ লোক শিক্ষা পাবে এবং এই পরিকল্পনা গ্রহণ করার জন্য প্রতি বছরে শিক্ষা সংক্রান্ত বইপত্র ইত্যাদি তৈরি করার কাজ আরম্ভ করে দিয়েছি। আজকে আমাদের মাননীয় সদস্যগণ প্রায়ই প্রশ্ন করেন, আজকে প্রশ্নের জবাবটা দিয়ে দিচ্ছি, নন-ফর্মাল এডুকেশন যাকে বলে প্রথা বহির্ভূত যে শিক্ষা হচ্ছে সেটা কিসের শিক্ষা? রাস্তাঘাটের যে মানুষগুলি শিক্ষায় আসতে পারল না তাদেরকে শিক্ষা দেবার জন্য কতকগুলি জিনিস ঠিক করা হয়েছিল। এই ভলানটিয়ার আমরা নিজেরা ঠিক করেছি। ১০ বছর যেভাবে শিক্ষা দেওয়া উচিত ছিল, পরিকল্পাটা যেভাবে করা উচিত ছিল সেটা করতে না পারার ফলে আমাদের অনেক ক্ষতি হয়েছে। তাই এ বছর ১৯৮৯ সালে আমরা ঠিক করেছিলাম, যে ছেলেগুলি পড়াচ্ছে, ১০৫ টাকা করে পায় তাদের কে আজকে সুনির্দিষ্টভাবে সেই সব ছেলের তালিকা দিতে হবে। ২৫টি করে ছেলের তালিকা দিতে হবে। কোনও ছেলে, তার বয়স কত, সে স্কুলে যায় কিনা তার তালিকা দিতে হবে, দিতে পারলে তাদের ১০৫ টাকা করে দেব। তার আজও সঠিকভাবে তার তালিকা দিতে পারে নি। আমরা পরিষ্কার ঘোষণা করেছি যে, এই জিনিস রাজনৈতিক দলের হোক বা যে দলেরই হোক তাদের আমরা দিইনি এবং না দিতে পারার ফলে আজও যে নাম দিতে পারেনি, তারা পায় নি। আমরা ঠিক করেছি যে, প্রত্যেকটি পঞ্চায়েত সমিতিতে অ্যাসেসমেন্ট করাব, ৯ থেকে ১৪ বছরের ছেলে যারা স্কুলের বাইরে আছে তার উপর ভিত্তি করে আমরা ৫০ টাকা করে এবং আগামী বছর ১০০ টাকা করে দেব। যদি দেখা যায় যে ৯ থেকে ১৪ বছরের ছাত্র নেই তাহলে সেখানে নন-ফর্মাল হবে না। ৯ থেকে ১৪ বছরের ছেলে যেখানে থাকবে সেখানে সেটা হবে। এটা আমরা ঠিক করেছি যে, এই বছর আন্তর্জাতিক শিক্ষাবর্ষ হিসাবে আমরা কতকগুলি পরিকল্পনা গ্রহণ করছি। আপনাদের কাছে আমার অনুরোধ যে আপনারা রাজনৈতিক সদিচ্ছা নিয়ে এগিয়ে আসুন। আমরা ঠিক করেছি যে, ১২টি ব্লক নিয়ে পঞ্চায়েতের মাধ্যমে হবে, ২০টি ব্লকের মধ্যে ১২টি ধরেছি, এবং খুব আনন্দের কথা যে, এই শিক্ষার বিষয়টি নিয়ে কৃষক সমিতি, ছাত্র, যুবক, মহিলারা আজকে সোচ্চার হয়েছেন এবং আন্দোলন করছেন। তারফলে আজকে মেদিনীপুর জেলা পরিষদ এবং ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট কেরালার এর্নাকুলামকে যে তারা সম্পূর্ণ অসাক্ষর মুক্ত করবার পরিকল্পনা গ্রহণ করেছেন তার কাগজপত্র নিয়ে এসে আমার কাছে বললেন, আমরা কি এটা পারি না? নিশ্চয়ই পারা যায়।' এই ব্যাপার নিয়ে তাই ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এবং জেলা পরিষদের সভাধিপতির মিটিং হয়েছে এবং সেখানে মেদিনীপুর জেলাকে নিরক্ষর মুক্ত করবার কর্মসূচি গ্রহণ করেছেন। তাই আগামী এক বছরের মধ্যে মেদিনীপুর জেলাকে নিরক্ষর মুক্ত জেলা হিসাবে ঘোষণা করব। গত ১১ই এপ্রিল তারিখে জেলা পরিষদ হলে একটি সভা হয়েছে। সেই সভায় সমস্ত দলের এবং গণ সংগঠনের নেতাদের ডেকেছিলেন তারা। আজকে ৩৮ লক্ষ মানুষ নিরক্ষর। আমরা ঘোষণা করছি, এই ৩৮ লক্ষ নিরক্ষর মানুষকে যদি সাক্ষর করতে হয় তাহলে ৬ থেকে ১১ বছর পর্যন্ত বয়সের ছেলেমেয়েদের স্কুলে পাঠাতে হবে, ৯ থেকে ১৪ বছর বয়সীদের নন-ফর্মাল, ১৫ থেকে ৩৫ বছর এবং

তার উপর যারা আছেন তাদের সংখ্যা ২০ লক্ষের মতো হবে এই ২০ লক্ষের মধ্যে যদি ১০ জন করেও সাক্ষর জ্ঞান দান করেন তাহলে ২ লক্ষ ভলানটিয়ার লাগবে। ঐ মিটিংয়ে গণ সংগঠনের নেতা এবং কংগ্রেস নেতারাও উপস্থিত ছিলেন। তাদের মধ্যে এক কংগ্রেস নেতা বলেছিলেন আমি ভলানটিয়ার দেব। ২০ লক্ষকে সাক্ষর জ্ঞান দেবার জন্য ২ লক্ষ যে ভলানটিয়ার লাগবে তারজন্য সেখানে জেলা পরিষদ, সরকারি কর্মচারী, শিক্ষক, সমস্ত যুব ও মহিলা সংগঠন থেকে এগিয়ে এসে ভলানটিয়ার হবেন। এ ব্যাপারে আমরা সাগর ব্লকেও সভা করেছি এবং ঠিক করেছি, সাগর ব্লককেও নিরক্ষর মুক্ত ব্লক করব। এবং আগামী এক বছরের মধ্যে পশ্চিমবঙ্গের ৩৪১টি ব্লককে আমরা নিরক্ষর মুক্ত করব। কিন্তু এটা কখনই ইনস্টিটিউশনাল এডুকেশনের মধ্যে দিয়ে হবে না। এরজন্য ভলানটিয়ার তৈরি করতে হবে। তাই সমস্ত পঞ্চায়েতগুলোকে বলেছি, সমস্ত গ্রামকে এই কর্মসূচির সঙ্গে যুক্ত করুন এবং জনকল্যাণমূলক বয়স্ক শিক্ষাকে তার সঙ্গে যুক্ত করুন। তারজন্য আমরা ইনসেন্টিভ দেব, পারিতোষিক দেব। এর মধ্যে দিয়ে আমরা কাজ করতে চাইছি।

মাননীয় স্পিকার মহাশয়, বক্তব্য শেষ করবার আগে একটি কথা বলে রাখছি যে, এই যে উদ্যোগ গ্রহণ করেছি এক্ষেত্রে অনেকেই বলছেন এটা অ্যাশিওর করুন। কিন্তু আমি পারছি না অ্যাশিওর করতে। তার কারণ হচ্ছে, একটি দেশকে নিরক্ষর মুক্ত করতে হলে সরকার থেকে যে আইন দরকার হয়, কমপালসারি এডুকেশন দরকার হয়, সেটা ৪৩ বছর স্বাধীনতার পর আজও সেটা তারা করেননি। সুখের বিষয়, মোর্চা সরকার একটা এডুকেশন কমিটি করেছেন এবং সেই কমিটিতে ভারতবর্ষের বড় বড় শিক্ষকদের তারা নিয়েছেন। আগামী দিনে আমরা মোর্চা সরকারের কাছে আবেদন করব, ফ্রি অ্যান্ড কমপালসারি এডুকেশনের জন্য আইন করুন এবং সেই পথে কাজ শুরু করুন, তাতে দেশকে নিরক্ষর মুক্ত করা যাবে। তাছাড়া কিছু করা যাবে না। কিন্তু আমরা জানি, আজকে ১৯৮৯ সালের শেষে গোটা ভারতবর্ষে নিরক্ষর মানুষের সংখ্যা ৪৫ কোটি। আর ৪৩ বছর দেশ শাসন করে যারা এইভাবে তাদের রেখে দিয়েছেন আজকে তারাই অ্যাশিওর করবার কথা বলেন! এটা এক দিনে অ্যাশিওর করা যায় না। কারণ এটা একটা কঠিন কাজ। এ-ব্যাপারে যে উদ্যোগ গ্রহণ করেছি সেটা আগে পরীক্ষা করতে হবে। পরীক্ষা না করে এসব কথা বলা বাতুলতা ছাড়া কিছু নয়, আবার কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** কান্তিবাবু, আপনার কত সময় লাগবে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আধ ঘণ্টার মতো সময় লাগবে।

**মিঃ স্পিকার ঃ** আধ ঘণ্টা সময় বাড়ানোর প্রস্তাব সভার কাছে রাখছি।

(সভার সম্মতিক্রমে এই সময় ৩০ মিনিট সময় বৃদ্ধি ঘটে)

[7-20 — 7-30 P.M.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এ পর্যন্ত মাননীয় সদস্যদের মধ্যে বারোজন আলোচনায় অংশগ্রহণ করেছেন। মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বক্তব্য রেখেছেন এবং আমার সহকর্মী মন্ত্রীদের মধ্যে দুজন সদস্য তাদের বক্তব্য রেখেছেন। আমি এখানে যে সমস্ত প্রশ্ন উত্থাপিত

হয়েছে তার উপরে আমার মন্তব্য রাখছি। যেহেতু আমার বক্তব্য আমার মুদ্রিত বাজেট বক্তব্যের মধ্যে উল্লেখ করেছি সেইজন্য অন্য যে সমস্ত বিষয় নিয়ে এখানে আলোচনা শুরু হয়েছে তার উপরেই আমার মতামত ব্যক্ত করছি। মাননীয় বিরোধী দলের সদস্য গোবিন্দ নস্কর প্রথমে যেটা বলেছেন সেটা যদি শিক্ষার কতকগুলো বিষয় নিয়ে হত তাহলে আমার পক্ষে সুবিধা হত। কিন্তু বিরোধী দলের যিনি অলোচনা করেছেন, মাননীয় গোবিন্দ নস্কর শিক্ষকদের অবসর গ্রহণের ব্যাপারে ৬০/৬৫র বিষয়টি নিয়ে আলোচনা শুরু করেছেন। আমি বিশ্বাস করি না যে এটাই পশ্চিমবাংলার শিক্ষাক্ষেত্রে একমাত্র ও প্রধান আলোচনার বিষয়বস্তু এটা আমি কখনও মনে করিনা। মাননীয় সদস্য যদি অন্য বিষয় নিয়ে, শিক্ষার সামগ্রিক উন্নতি সম্পর্কে, শিক্ষার জীবন ভিত্তিক দিকগুলো নিয়ে আলোচনা করতেন তাহলে আমি আরও আনন্দিত হতাম। মাননীয় সদস্য সুব্রতবাবু, সৌগত রায় এবং আমাদের সরকার পক্ষের অনেক সদস্য এই বিষয়ে তাদের মতামত ব্যক্ত করেছেন। কিন্তু যিনি প্রথমে আলোচনা শুরু করেছেন, তিনি ৬০/৬৫-র যে বিষয়টি তুলেছেন তাতে আমার মনে হয় পশ্চিমবাংলার শিক্ষা পিপাসু মানুষের প্রতি কতখানি সুবিচার করেছেন তা তার ভেবে দেখা দরকার। তিনি যেহেতু বিষয়টি উল্লেখ করেছেন, সেজন্য তার উত্তর আমার বক্তব্যে এখানে উল্লেখ করছি। মাননীয় সদস্য কোঠারি কমিশনের কথা উল্লেখ করেছেন। তিনি তো রাষ্ট্রমন্ত্রী ছিলেন এবং তিনি একটি বিদ্যালয়ের প্রধান শিক্ষকও বটে, তিনি এই কথাটা বললেন কি করে? তিনি সঠিক কথা বলেন নি। কোঠারি কমিশনের প্যারা ৩.৩০ তে এ সম্পর্কে বলা আছে যে Until provision for adequate pension is made. It is desirable to provide for a higher age limit for retirement. We recommend that the normal retirement age for teachers should be 60 years. অতএব কোঠারি কমিশন বলেছেন যে যদি পেনশন না থাকে তাহলে তাদের সেখানে এক্সটেনশনের সুযোগ থাকা উচিত। কিন্তু আমরা রেকমেন্ড করেছি যে শিক্ষকদের অবসর গ্রহণের বয়স ৬০ বছর হওয়া উচিত। মাননীয় সদস্য গোবিন্দ নস্কর চট্টোপাধ্যায় কমিশনের কথা উল্লেখ করেছেন। দেবপ্রসাদ চট্টোপাধ্যায় কমিশনের রিপোর্টের ৫.৪০ অনুচ্ছেদ পরিষ্কার ভাবে বলা হয়েছে দি কমিশন The Commission recommends that the retirement age of School teachers whether in private or in Government services, should be 60 years of age. এটা পরিষ্কার ভাবে চট্টোপাধ্যায় কমিশনে বলা আছে অথচ ওর বক্তব্যের সমর্থন যেহেতু রিপোর্ট থেকে উল্লেখ করেছেন সেইহেতু বলতে পারি রিপোর্টটি হয় উনি পড়েন নি কিম্বা পড়ে জেনেশুনে অসত্য কথার আশ্রয় উনি নিয়েছেন। আমি আর একটি বিষয়ে বিরোধী দলের সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** গোবিন্দবাবু আপনি যদি মনে করেন আপনি যে কথা বলেছেন তা ঠিক, তাহলে আপনার কাছে সঠিক রিপোর্ট থাকলে আগামীকাল হাউসে প্লেস করে দেবেন।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** আমি যেটা বলেছি সেটা হচ্ছে কোঠারি কমিশন বলেছিলেন স্যাড বি ৬০, ৬৫ বছর রেকমেন্ড করেছেন এটা বলিনি। তবে ৬০ বছরের উপরে করলে কমিশন আপত্তির কথা বলেনি। সুতরাং উনি যেটা বলছেন আর আমি যেটা বলেছি দুটোই ঠিক।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমার পশ্চিমবাংলার মানুষ ভারতবর্ষের বাইরের নয়। রাজ্যসভা থেকে আমি একটি তথ্য পেয়েছি। রাজ্যসভায় ১৯৮৮ সালের ১৬ই মার্চ এক প্রশ্নের উত্তরে, ২৯নং প্রশ্নের উত্তরে কেন্দ্রীয় সরকার জানিয়েছেন কোন কোন রাজ্যে কত বছর বয়সে শিক্ষকরা অবসর নেন। মহারাষ্ট্রে ৫৮ বছর বয়সে অবসর নেন। কেরালাতে শিক্ষকরা সাধারণত ৫৫ বছর বয়সে অবসর নেন। একটি কথা ডাইন কার্ডে বলা আছে একটি অংশের শিক্ষকরা ৬০ বছরে অবসর নেন। আর বাকি ১৫টি রাজ্যে যথা সিকিম, মধ্যপ্রদেশ, হরিয়ানা, উড়িষ্যা, কেরালা, নাগাল্যাড, তামিলনাড়ু, গুজরাট, জম্মু ও কাশ্মীর এইরকম ১৫টি রাজ্যের অবসরকালীন বয়স ৫৮ বছর। ভারতবর্ষের এমন কোনও রাজ্য নেই যেখানে ৬০ বছরের বেশি একদিনও কাজ করার সুযোগ পান। অধিকাংশ রাজ্যেই ৫৮ বছর বয়সে অবসর নেন। রাজ্যসভার একটি প্রশ্নোত্তর থেকে আপনাদের বিবেচনার জন্য রাখছি, এখানে পরিষ্কার বলা আছে যে, ৬০ বছরের বেশি কাজ করার ব্যবস্থা নেই। ভারতবর্ষে এই পর্যন্ত স্বাধীনতা লাভের পরে ৮২টি শিক্ষা কমিশন হয়েছে এবং শিক্ষা কমিটি হয়েছে। স্বাধীনতার পরে রাজ্য সরকারের পক্ষ থেকেও কমিশন হয়েছে। বিভিন্ন কমিশন এবং কমিটি হয়েছে, আমি সেগুলোতে যাচ্ছি না। এই যে ৮২টি শিক্ষা কমিশন বা কমিটি হয়েছে তাতে কোথাও বলা হয় নি, যে শিক্ষকদের অবসরকালীন বয়স ৬০ বছরের বেশি হওয়া উচিত। এই বিষয়ে আপনাদের ভাববার জন্য অনুরোধ করব। এখানে শ্রদ্ধেয় নেতা এবং প্রাক্তন মন্ত্রী সত্যপ্রিয়বাবুর কথা গোবিন্দবাবু উল্লেখ করলেন। আমি তার অবগতির জন্যে তাকে স্মরণ করিয়ে দিতে চাই যে, গত ৩০ দশকে যখন শিক্ষকদের ৬০ বছরের পরেও অতিরিক্ত কাজ করার সুযোগ বা এক্সটেনশন দেওয়ার সুযোগ দেওয়া হয়েছিল তা একটা কারণ ছিল। সেই কারণটা হচ্ছে অবসরকালীন কালে শিক্ষকদের তখন অনশন, উপবাসে দিন কাটাতে হত এবং এই এক্সটেনশন দেওয়া ছাড়া কোনও ভবিষ্যত তাদের কাছে ছিল না। অবসর নেওয়ার পরে উপবাস এবং অনশন ছাড়া আর কোনও পথ ছিল না। সেইজন্য সমস্ত শিক্ষাপ্রিয় মানুষের তখন দাবি ছিল অন্তত ৫ বছর আরও কাজের সুযোগ দেওয়া হোক। ৬০ বছর ধরে শিক্ষকতা করার পরেও অনশন, উপবাসের হাত থেকে আরও ৫ বছর রক্ষা করার এই দাবি তখন উত্থাপিত হয়েছিল। সুতরাং তখন এইভাবে এক এক বছর করে ৫ বছর এক্সটেনশনের সুযোগ করে দেওয়া হয়। সত্যপ্রিয়বাবু সেকথাই বলেছিলেন। ১৯৬৬ সালে প্রথম শিক্ষকদের পেনশন ব্যবস্থা চালু হয়েছিল এবং তখন নামেমাত্র পেনশন দেওয়া হত। শিক্ষকরা তখন তাদের চাকুরির শেষ ৩৬ মাসের ১ মাসের যে বেতন সেই বেতনের ৪ ভাগের ১ ভাগ পাবেন এই সিদ্ধান্ত নেওয়া হয়েছিল। অর্থাৎ মাত্র ২০ টাকা, ৪০ টাকা পাবেন। এটা যদিও চালু করা হয়েছিল কিন্তু কার্যকর করা হয় নি। ১৯৬৮ সালে যুক্তফ্রন্ট সরকারের নির্দেশে বার করা হয়। তখন কংগ্রেস সরকার অর্থাৎ সৌগতবাবুদের সরকার ছিলেন, তারা বললেন

[7-30 — 7-40 P.M.]

যে ৬০ বছরের পরেও এক্সটেনশন পাবেন কিন্তু এই পিরিয়ডটা সার্ভিস পিরিয়ড বলে গণ্য হবে না। আসলে এক্সটেনশন পিরিয়ডটাকে কোয়ালিফাইং সার্ভিস হিসাবে গণ্য করা হবে না। অর্থাৎ এক্সটেনশন উড নট বি কাউন্টেড এনটায়ার সার্ভিস। সত্যপ্রিয়বাবুর সময়ে বলেছিলেন যেহেতু তখনও শিক্ষকদের পেনশনের পরিমাণ বৃদ্ধি করা সম্ভবপর হয় নি সেইজন্য তিনি

এটা মেনে নিতে বাধ্য হয়েছিলেন। এখানে যদি কোনও ইতিহাসের ছাত্র থাকেন তাকে স্মরণ করিয়ে দিতে চাই যে, পেনশনের ক্ষেত্রে সোশ্যাল সিকিউরিটির প্রশ্ন জড়িত। সারা জীবন ধরে একজন শিক্ষক শিক্ষকতা দান করবেন, অবসরকালীন সময়ে তার দায়-দায়িত্ব সমাজকে নিতে হবে। এটাই সামাজিক নিরাপত্তার মূল বিধান। আমরা এই হিসাবেই বলেছি এবং ১৮৮৩ সালে জার্মান দার্শনিক বির্শমার্কের আমলে প্রথমে সমাজে পেনশনের ব্যবস্থা কিম্বা অবসরকালীন মানুষদের সামাজিক দায়িত্ব গ্রহণ করতে হবে। তার উদ্যোগ গ্রহণ করা আমাদের রাজ্যে তখনও হয় নি এবং অনেক পরে হয়েছে। আজকে আমরা শিক্ষকদের পেনশনের ব্যবস্থা করতে পেরেছি। ভারতবর্ষের মধ্যে এমন কোনও রাজ্য বা কেন্দ্রীয় সরকারের নেই বা বেসরকারি বিদ্যালয়, প্রাথমিক বিদ্যালয় থেকে শুরু করে মাধ্যমিক বিদ্যালয় শিক্ষাকর্মী, শিক্ষকদের পেনশন দেওয়ার যে হার স্থির করেছি তার থেকে অধিক হারে পেনশন দেওয়ার কোনও বিধি কেন্দ্রীয় সরকার কিম্বা অন্য রাজ্যে বা কোথাও ব্যবস্থা এই। এই পেনশন দেব যখন স্থির করেছি তখন স্বাভাবিক ভাবেই যারা সারাজীবন ধরে শিক্ষকতা করেছেন, তাদেরকে দিয়ে ৬০ বছরের পরেও শিক্ষকতার কাজে খাটিয়ে নেওয়ার অমানবিক আচরণ আমরা করতে চাই না। শিক্ষকদের আমরা সম্মানিত করতে চাই মর্যাদা দিতে চাই। সারা জীবন ধরে যারা প্রদীপ প্রজ্জলিত রেখেছেন এবং দায়িত্বশীল নাগরিক হিসাবে প্রতিপন্ন করেছেন, তাদের প্রতি মর্যাদা প্রদর্শনের জন্য আমরা পেনশনের পরিমাণ বৃদ্ধি করেছি। ১৯৮১ সালে প্রাথমিক শিক্ষকরা তখনকার দিনে যিনি ৩৮০ টাকা বেতন পেতেন সর্বসাকুল্যে, তিনি অবসর গ্রহণ করার সময়ে ৭৪০ টাকা পেনশন পাবেন। এছাড়া তো গ্র্যাচুইটি, এবং অন্যান্য সুযোগ-সুবিধা আছে। তারপরে একজন ট্রেন্ড এম.এ. পাশ ছেলে যদি ১৯৮১ সালে ১৩০০ টাকা বেতন পেয়ে থাকেন সর্বসাকুল্যে অর্থাৎ মহার্ঘভাতা এবং অন্যান্য ভাতাসহ তাহলে আজকে তিনি অবসর গ্রহণ করার সময়ে ২৫০০ টাকা পেনশন পাবেন। তাছাড়া তো গ্র্যাচুইটি এবং অন্যান্য সুযোগ-সুবিধা আছে। আজকে এই শিক্ষকদের মর্যাদা প্রদর্শন করার জন্যেই তো পেনশনের পরিমাণ বৃদ্ধি করেছি। আমি বিশ্বাস করি প্রতিটি শিক্ষাপ্রিয় মানুষ এবং শিক্ষিত সমাজ এটাকে সহজভাবে গ্রহণ করেছেন এবং আশীর্বাদ জানিয়েছেন এই মর্যাদা প্রদর্শনের জন্যে। দ্বিতীয় পে-কমিশনে ৫৮ বছর করার কথা বলা হয়েছিল, আমরা সেটা গ্রহণ করিনি, আমরা ৬০ বছর করেছি। তৃতীয় পে-কমিশনে ১০ বছর অন্তর অন্তর শিক্ষকদের জন্য অতিরিক্ত সুযোগ দেবার কথা বলা হয়েছিল, আমরা এটা গ্রহণ করেছি। তৃতীয় পে-কমিশনে সমহারে বাড়িভাড়া দেবার কথা বলা হয়নি, কিন্তু আমরা, যে শিক্ষক সমাজ সারা জীবন দায়িত্বের সাথে কাজ করে গেলেন তাদের মর্যাদা প্রদর্শনের জন্য আমরা সমহারে বাড়িভাড়া দেবার সিদ্ধান্ত নিয়েছি। তৃতীয় পে-কমিশনের যে সমস্ত সুযোগ সুবিধা দেবার কথা বলা হয়েছিল এবং আমরা যে অতিরিক্ত সুযোগ সুবিধার কথা বলছি তার জন্য আমাদের বছরে অতিরিক্ত ব্যয় হবে ১০৪ কোটি টাকা। এটা আমরা শিক্ষকদের মর্যাদা দানের জন্য স্বীকৃতিস্বরূপ আমরা এই সিদ্ধান্ত নিয়েছি। আমরা আশা করি, সমগ্র শিক্ষক সমাজ আমাদের এই কাজকে অভিনন্দন জানাবেন এবং আশীর্বাদ করবেন। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় বলেছেন, এটা যেন মর্যাদার প্রশ্ন হিসাবে না নেওয়া হয়। আমরা কখনও এটাকে মর্যাদার প্রশ্ন হিসাবে নিইনি। আমাদের যা দোষ ত্রুটি হয় তা আমরা জানতে পারলে আমরা তা অকপটে স্বীকার করি। আমরা জানি শিক্ষক এই সমাজের ইমারত এবং শিক্ষকমহাশয়রা সমাজ গঠনের মূল

দায়িত্ব পালন করেন। আমরা জানি শিক্ষকমহাশয় ভারতবর্ষের নাগরিক তৈরি করেন। এই সত্য সম্বন্ধে আমরা সম্পূর্ণ ভাবে অবহিত। কাজেই আমাদের যদি কোথায়ও কোনও ত্রুটি থাকে আমরা তা সরাসরি সেই ত্রুটি সংশোধন করি এবং আমরা এটাকে কখনও মর্যাদা হিসাবে নিইনা। আমরা কিন্তু বস্তুনিষ্ঠ আদর্শে বিশ্বাস করি। শিক্ষকদের যদি আরও ৫ বছর এক্সটেনশন দেওয়া হয়, এতে সমাজের গৌরব উজ্জ্বল হবে না। শিক্ষকমহাশয়রা আরও ৫ বছরের অতিরিক্ত চাকরির দাবিতে যে আন্দোলন করছেন তাকে নিশ্চয় প্ররোচিত করবেন না এবং এতে গৌরব বৃদ্ধি হবে না বরঞ্চ ক্ষুণ্ণ হবে এবং এতে তাদের অপমানিত করা হবে। দেবপ্রসাদ সরকার মহাশয়, উনি একজন শিক্ষক এবং দায়িত্বশীল সদস্য। কিন্তু উনি আমাকে নিয়ে যে কথা বললেন সে কথা আমি বলিনি। সে কথা বলবার চেষ্টা করেছেন। উনি বলছেন আমি নাকি বলেছি যে শিক্ষকরা না কি অকৃতজ্ঞ। আমি কখনও এই কথা বলিনি। আমি কখনও এই ধরনের কথা বলিনি। আমাকে আক্রমণ করবার চেষ্টা করা হয়েছে। এটা শিক্ষক জনোচিত নয় বিধানসভার দায়িত্বশীল সদস্যের আচরণের উপযোগীও নয়। আমি আমার শব্দচয়ন সম্বন্ধে সম্পূর্ণ সচেতন এবং আমরা শিক্ষকদের প্রতি সম্পূর্ণভাবে শ্রদ্ধাশীল। শিক্ষকদের সম্পর্কে এই ধরনের কথা কখনও বলিনি। আমি অবান্তর এবং অপমানকর কথা কখনও বলিনা। আমরা বলেছি যে আমাদের এই সিদ্ধান্তকে সমগ্র শিক্ষক সমাজ স্বাগত জানাবেন এবং অভিনন্দন জানাবেন। সাথে সাথে আর একটা প্রশ্ন উঠেছে পেনশনের ব্যাপারে, আমার কাছে যা পরিসংখ্যান আছে তাতে তিরিশে এপ্রিল অবধি প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকদের ১২ হাজার ১৬৮ টা কেস আমার কাছে এসেছে তার মধ্যে ৯ হাজার ৪৩৫টির ব্যাপারে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। ১ হাজার ৫৩২টি কেস আমার দপ্তরে পড়ে আছে। ৯ হাজার ২১০টি কেস ডি.আই. অফিসে ফেরত পাঠানো হয়েছে। অধিকাংশ ক্ষেত্রে পুরো কাগজপত্র আসেনি এবং সেটা স্কুলের ব্যাপার। মাননীয় সদস্য গণেশ মণ্ডল মহাশয় যথার্থভাবে বলেছেন যে এই ব্যাপারে প্রশাসনের আরও বেশি সরলীকরণ করা প্রয়োজন। কংগ্রেসি আমলে যারা শিক্ষকতার কাজ নিয়েছিলেন তারা কখনও চিন্তা করতে পারেন নি যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসবে এবং এইভাবে পেনশন চালু করবে। সেভাবে তারা কাগজপত্র মেন্টেন করেন নি এবং এই ব্যাপারে প্রয়োজনীয় সরকারি নির্দেশ সরলীকরণ করবার যে প্রস্তাব উঠেছে আমরা সেই ব্যাপারে চিন্তাভাবনা করছি। ১৯৬৬ সালে যে পেনশন চালু হয়েছিল, তখন পেনশনের নামে আপনারা প্রহসন তৈরি করেছিলেন। চাকরির শেষ ৩৬ মাসের হিসাব গড় মাসিক বেতনের চার ভাগের এক ভাগ পেনশন হিসাবে দেওয়া হয়েছে, কোথাও ২০ টাকা, ২৫ টাকা, এইরকমভাবে। পেনশনের নামে আপনারা একটা নির্মম রসিকতা আপনারা করেছেন। আমরা সরকারের আসার পরে অ্যাড হক ভিত্তিতে তিনবার পেনশন বৃদ্ধি করেছি। ১৯৮১-র আগে যারা রিটায়ার করেছেন, প্রথম বারে আমরা বাড়িয়েছি ১৬ টাকার মতন, দ্বিতীয় বারে বাড়িয়েছি ৪০ টাকার মতন এবং গত সেপ্টেম্বর থেকে ১০০ টাকা বাড়িয়েছি। ৬ হাজার শিক্ষক কর্মচারী যারা ৯.৪.৮১-র আগে রিটায়ার করেছেন, তিন দফায় আমরা, ১৫ টাকা, ৪০ টাকা এবং ১০০ টাকা বৃদ্ধি করেছি। অথচ আপনারা পেনশনের নাম করে তাদের ২০/২৫ টাকা করে দিতেন। এটা পাপ এবং তার প্রায়শ্চিত্ত করবার জন্য আমরা ১.৪.৮১র পরে যারা রিটায়ার করেছে তাদের সাথে সমহারে পেনশন দেবার সিদ্ধান্ত নিয়েছি। এটা একটা বলিষ্ঠ পদক্ষেপ আমরা নিয়েছি। আমরা আশা রাখছি যে

সমগ্র শিক্ষক সমাজ আমাদের আশীর্বাদ করবেন। প্রাথমিক বিদ্যালয়ের [illegible] কথা বলেছেন তার হিসাব নাকি আমাদের নেই। তা ঠিক নয় আমাদের ফার্স্ট ফেস, সেকেন্ড ফেস ও থার্ড ফেস এই তিনটি ফেসে আমাদের ৬,৩৭০টি প্রাথমিক বিদ্যালয় গৃহের মধ্যে ৪,৯৯৯টি প্রায় ৫ হাজারটি বিদ্যালয় গৃহের কাজ সম্পন্ন হয়ে গেছে। আর.এল.ই.জি.পি., এন.আর.ই.পি.-র মাধ্যমে ১৩,৬৭৬টি বিদ্যালয় পরিপূর্ণ ভাবে সংস্কারসাধন বা পূর্ণগঠনের কাজ আমরা করেছি। পশ্চিমবাংলায় এই সাফল্য ভারতবর্ষের কোনও রাজ্যের তুলনায় কম নয়। পরে একটা বিষয় উঠেছে, অপারেশন ব্ল্যাকবোর্ড সম্বন্ধে। ওনারা বলেছেন অপারেশন ব্ল্যাকবোর্ড স্কীমের অধীনে আমরা কী ব্যবস্থা করেছি? ভারতবর্ষের কোনও রাজ্যের তুলনায় অপারেশন ব্ল্যাকবোর্ডের যে বই ও জিনিসপত্র সরবরাহ করা হয়, তাতে আমরা খুব একটা পিছিয়ে নেই। দিল্লির সাথে এই বিষয়টা নিয়ে আমরা বিতর্ক করেছিলাম, সেই বিতর্কের জন্য আমাদের এই কাজটা শুরু করতে একটু বিলম্ব হয়। অপারেশন ব্ল্যাকবোর্ডের জন্য বই ও যন্ত্রপাতি সরবরাহ করবার জন্য আমরা ৩ কোটি ৬১ লক্ষ ৯০ হাজার টাকা বিভিন্ন জেলায় সরবরাহ করেছি। ইতিমধ্যে ১ কোটি ৩৪ লক্ষ ২৮ হাজার টাকার হিসাব আমরা পেয়ে গেছি এবং কিছুদিনের মধ্যে বাকি হিসাব আমরা পেয়ে যাব। মিড ডে মিল সম্বন্ধে বলেছেন বর্তমান বাজেট বিবৃতির মধ্যে এটা আমরা দেখিয়েছি এবং এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রকল্প। গত বছর এই প্রকল্পে ৭ কোটি টাকা ধরা হয়েছিল, কিন্তু বর্তমান বছরে আমরা প্রায় ২৭ কোটি টাকা এর জন্য ব্যয় করব এবং এই বিষয়টাতে আমাদের এখনও দুর্বলতা আছে, ত্রুটি আছে, এটা আমরা কখনও অস্বীকার করিনা। রুটি বিলি-বণ্টন করার মধ্যে কিছু ফাঁক থেকে যায়, সেই ফাঁক দূর করবার জন্য আমরা নতুনভাবে চিন্তাভাবনা করছি এবং গরীব ঘরের সন্তানদের যাতে বিদ্যালয়ের মধ্যে ধরে রাখা যায় সেই চেষ্টা আমরা করছি। রুটির পরিবর্তে অন্য কি ব্যবস্থা নেওয়া যায় সে সম্পর্কে আমরা ভাবনা চিন্তা করছি। আর একটা কথা গোবিন্দবাবু বলেছে পরিচালকমন্ডলী সম্পর্কে। পরিচালকমন্ডলী সম্পর্কে গোবিন্দবাবুর মুখে কোনও কথা মানায় না। গোবিন্দবাবু আপনার বিদ্যালয়ে কতদিন পরিচালক মন্ডলীর নির্বাচন হয়নি? আপনি জেনে রাখুন সুব্রতবাবু উনি যখন মন্ত্রী ছিলেন তখন যে কমিটি ছিল, এখনও সেই কমিটি আছে, সেই কমিটির পরিবর্তন হয়নি। ১৯৭৩ সালে বঙ্গীয় প্রাথমিক আইন আমরা কার্যকর করতে পারছি না, হাইকোর্টের নিষেধাজ্ঞা থাকবার জন্য, এই ব্যাপারে আমরা খুবই উদগ্রীব। আর টেকস্ট বইয়ের কথা বলেছেন বাঁধাই শিল্পের ধর্মঘটের জন্য টেকস্ট বই সবাইকে আমরা দিতে পারিনি। এবারে ২ কোটি ৮১ লক্ষ টেকস্ট বই ছাত্র-ছাত্রীদের মধ্যে বিলিবণ্টন হবে, আগে ৭৬ লক্ষ ৮০ হাজার টেকস্ট বই জেলায় গেছে। বাঁধাই শিল্পের সঙ্কট দূরীভূত হলে, এই টেকস্ট বই অল্প সময়ের মধ্যে সকলের কাছে ও বিদ্যালয় চলে যাবে। আপনারা আমাদের বিশ্ববিদ্যালয়ের মানের কথা বলেছেন যশপাল যখন কলকাতা বিশ্ববিদ্যালয়ের সমাবর্তন

[7-40 — 7-54 P.M.]

উৎসবে এসেছিলেন ইউ.জি.সি.-র চেয়ারম্যান হিসাবে, তখন তিনি তার বক্তব্যের মধ্যে বলেছিলেন যে পশ্চিমবাংলার বিশ্ববিদ্যালয়, বিশেষ করে কলকাতা বিশ্ববিদ্যালয়-এর যে সাফল্য, যে উচ্চ মান, সেই উচ্চমান ভারতবর্ষের আর কোথাও নেই। যশপাল এই কথাটা স্বীকার করেছেন, এটা নিশ্চয় আপনাদের মনে থাকবে। সৌগতবাবু আরেকটা কথা বলেছেন সাক্ষরতায়

পশ্চিমবাংলা কেন পশ্চাদপদ। সৌগতবাবু আপনার দৃষ্টি আকর্ষণ করছি, ১৯৫১ সালে প্রথম যখন আদমসুমারি হয়, তখন পশ্চিমবাংলার স্থান ছিল ভারতবর্ষের মধ্যে দ্বিতীয়, আর তখন আপনারা সরকারে ছিলেন। আবার ১০ বছর পর অর্থাৎ ১৯৬১ সালে যখন আদমসুমারি হয়, তখন পশ্চিমবাংলা দ্বিতীয় স্থান থেকে পঞ্চম স্থানে নেমে গেছে, আবার তখনও আপনারা সরকারে ছিলেন। তারপর ১০ বছর পরে ১৯৭১ সালে যখন লোক গণনা হয় তখন পশ্চিমবঙ্গ তার থেকে নেমে গেল ৬ নম্বরে। তখন আপনারা সরকারে ছিলেন। তারপর ১৯৭৭ সালে আমরা এলাম, ১৯৭৮ সালে নতুন শিক্ষা নীতি ঘোষণা করলাম। তারপর ১৯৮১ সালে যখন লোক গণনা হয়, ১৯৭১ সাল থেকে ১৯৮১ সালে বেশির ভাগ সময় আপনারা দায়িত্বে ছিলেন, ফলে তখন শিক্ষা ক্ষেত্রে পশ্চিমবঙ্গ ১১ নম্বরে নেমে গেল। তারপর ১৯৮১ সালে যখন গণনা হয় তখন পশ্চিমবঙ্গের ভাগ্যে যে দুর্নাম আপনারা রটিয়েছেন তা মুক্ত হয়ে রবীন্দ্রনাথের বাংলায় বলতে হয় আবার সাক্ষরতার বিচারে পশ্চিমবঙ্গ ভারতবর্ষে উঁচুতে উঠবে এটা সুনিশ্চিত। শিক্ষা বিষয়ে সৌগত বাবু বলেছেন আপনাদের সাথে তুলনা করলে আপনাদের আপত্তি হয়, নিজেদের অভিজ্ঞতার মুকুরে আমাদের দেখবার চেষ্টা করেন। ১৯৫৬ সালে থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ১২ বছরে আপনারা ৮১৩৩টি প্রাথমিক বিদ্যালয় করেছেন, আমরা ১২ বছরে ১০,৮০০ প্রাথমিক বিদ্যালয় পশ্চিমবঙ্গে করেছি, এই হচ্ছে আমাদের সাফল্য। ১৯৬৫ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আপনারা ১৫৩০ মাধ্যমিক বিদ্যালয় করেছেন, আমরা ২১০০ মাধ্যমিক বিদ্যালয় করেছি। আপনাদের থেকে আমাদের সাফল্য কিন্তু অনেক বেশি। আপনারা মানের কথা বলেছেন ১৯৭৬ সালে মাধ্যমিকের পাশের হার ছিল শতকরা ৪৮.৫ তার মধ্যে প্রথম বিভাগে ছিল ১.৮। এটা আপনাদের তৈরি করা ইকনমিক রিভিউ ১৯৭৭-৭৮ সেই বই থেকে আমি এই রেফারেন্স দিচ্ছি। ১৯৮৮ সালে আমাদের আমলে মাধ্যমিকের পাশের হার শতকরা ৫০ প্রথম বিভাগে পাশ করেছে ৬.২৭। উচ্চ মাধ্যমিক আপনাদের ১৯৭৬ সালে পাশ করেছিল ৪৮.৫ প্রথম বিভাগে পাশ করেছিল ২.৩, আমাদের আমলে ১৯৮৮-৮৯ সালে পাশ করেছে শতকরা ৫৫.৪৪, তার মধ্যে প্রথম বিভাগে পাশ করেছে ১৯৮৮ সালে ৪.৪ এবং ১৯৮৯ সালে ৪.৭। আমার কাছে ১৯৫১ সাল থেকে ১৯৬৬ সালের হিসাব আছে, তাতে ৪.৪৫ ভাগের বেশি মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক পাশ করেনি এবং ৪৫ ভাগের বেশি পাশ করেনি আপনাদের আমলে এবং আমাদের আমলে ৫০ ভাগের বেশি পাশ করেছে। অন্য রাজ্যের হিসাব দেখবেন কেরল, কর্ণাটক, অন্ধ্র কোনও রাজ্যের মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক পাশের হার আমাদের রাজ্য থেকে বেশি নয়। সৌগতবাবু কলেজের কথা বলেছেন। ইকনমিক রিভিউ ১৯৭৭-৭৮ থেকে এবং থার্ড এডুকেশন সার্ভে সেই বই থেকে বলছি। আপনাদের আমলে কংগ্রেস আসার পর এবং স্বাধীনতা লাভের আগে ব্রিটিশ আমাদের প্রতি অবিচার করেছে শিক্ষা বিস্তারের ক্ষেত্রে। তারপর স্বাধীনতা লাভের পর আপনারা সুযোগ পেয়েছিলেন, ১৯৪৭ সাল থেকে কংগ্রেসের আমল ছিল, আপনারা পশ্চিমবঙ্গে প্রতি বছর গড়ে ৪.৬টি করে কলেজ করেছিলেন। আমরা আমাদের আমলে এবং কয়েক বছর যুক্তফ্রন্টের আমলে ৫.৫ করে কলেজ করেছি প্রতি বছর। তিন শো বছর গোলামি করার পর আপনাদের যে সুযোগ ছিল সেই সুযোগের আপনারা সদ্ব্যবহার করেননি। আমরা সেজন্য কলেজের সংখ্যা বৃদ্ধি করে পশ্চিমবঙ্গের শিক্ষা জগতকে কলুষ মুক্ত করবার চেষ্টা করেছি, শিক্ষা জগতকে সম্প্রসারিত করবার চেষ্টা করেছি। সৌগতবাবু বলেছেন বাজেট

পিরামিড টাইপের হবে। আমি ১৯৭৬-৭৭ সালের যে বাজেট বই সেই বই থেকে বলছি। আপনাদের শিক্ষা বাবদ মোট বরাদ্দ ছিল ১২৭ কোটি টাকা, আজকে আমি যে বাজেট উত্থাপন করেছি সেটা হচ্ছে ১৫৮৭ কোটি টাকার বাজেট। প্রাথমিক বিদ্যালয় প্রাথমিক শিক্ষার জন্য ৫৩ কোটি টাকা বরাদ্দ ছিল, আজকে আমাদের সেখানে ৪০৬ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। সেই আমলের সঙ্গে আমাদের তুলনায় এইটাই হচ্ছে সব চেয়ে বড় সাফল্য। দেবপ্রসাদবাবু এবং আরও কেউ কেউ ইংরাজির মান সম্পর্কে এখানে মন্তব্য করেছেন। আমি আমাদের কথা বলছি না, সৌগতবাবু নিশ্চয় ইন্ডিয়ান ইনস্টিটিউট অব ল্যাঙ্গোয়েজ এই প্রতিষ্ঠানটিকে জানেন। বাঙ্গালোরের এই প্রতিষ্ঠানটিকে নিশ্চয় জানবেন। তার অধিকর্তা ডি.ডি. পট্টনায়েক, তিনি ২৮শে এপ্রিল তারিখে বম্বের একটি সেমিনারে বক্তব্য রেখেছেন। আমি সেই ইন্ডিয়ান ইনস্টিটিউট অব ল্যাঙ্গোয়েজ-এর অধিকর্তা যে বক্তব্য রেখেছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মতামত নিয়ে তার কিছু অংশ এখানে পড়ছি। তিনি বলছেন "In West Bengal, children studing English for the Sixth standard onwards were doing better than those who studied English from the first standard elsewhere in India". এই হচ্ছে তার মন্তব্য এবং তার মন্তব্যের কিছু অংশ এখান উল্লেখ করলাম। টাইমস অব ইন্ডিয়ায় ২৯শে এপ্রিল এটা বেরিয়েছে এবং ৫ তারিখে ওর বক্তব্যের স্ক্রিপ্ট আমি পেয়েছি। আপনি অটোনোমাস কলেজের কথা বলেছেন। সৌগতবাবু অটোনোমাস কলেজ (এসি)-এর মেম্বার। আমরা অটোনোমাস কলেজ (এসি)-র কনসেপ্ট সমর্থন করি না। উনিও বোধহয় করেন না। কটি অটোনোমাস কলেজ হয়েছে সেটা আপনি জানেন। তামিলনাড়ুতে ৪০টি, অন্ধ্রপ্রদেশে ১১টি হয়েছে। ভারতবর্ষের ২৫টি রাজ্যের মধ্যে মাত্র ৪টি রাজ্যে অটোনোমাস কলেজ আছে, আর কোনও রাজ্য এটি করেনি। রাজীব গান্ধীর আমলে এই স্কীম হয়েছিল, পরিত্যক্ত হয়েছে। আপনারা নবোদয় বিদ্যালয়ের কথা বলেছেন। গত রাজীব গান্ধীর অন্তিমলগ্নে তিনি বাজেটে ঘোষণা করলেন যে, আর কোনও নবোদয় বিদ্যালয় করা হবে না। এই কথা গত বছরের রাজীব গান্ধীর বাজেট বক্তৃতায় ছিল। আমরা এই নবোদয় বিদ্যালয় স্কীমের প্রতিবাদ করেছি। এখানে কেউ কেউ বলেছেন ৩৬ হাজার শিক্ষকের পদ শূন্য আছে। পশ্চিমবাংলায় ৩ লক্ষ প্রাথমিক মাধ্যমিক শিক্ষক আছে। তার মধ্যে শতকরা ১০ ভাগ অবসর নেন। তাতে এখানে প্রতি বছর ৩ হাজারের মতো শিক্ষক অবসর নেবার কথা। বিভিন্ন সময়ে ৩ থেকে ৫ হাজারের মতো পদ খালি হবে। যারা বলেন ৩৬ হাজারের মতো পদ খালি হবে বাস্তব সম্বন্ধে তারা অবহিত নন। পেনশন সম্পর্কে যা সুপারিশ করেছেন এই বিষয়ে আমরা গভীর ভাবে চিন্তা করব। এখানে যে অসুবিধাগুলি আছে সেটাকে দূর করার চেষ্টা করব এবং পেনশন সরলীকরণ করার চেষ্টা করব। পঠন পাঠনের উন্নয়ন করার বিষয়টিও আমরা গভীর ভাবে বিবেচনা করব। বিদ্যালয়ের মান উন্নয়ন, জেলা বিদ্যালয় পরিদর্শকের কাজকর্মের উন্নতি বিধান ইত্যাদি বিষয়ে যে সমস্ত সুপারিশ করেছেন সেইগুলিকে আমরা যথাযথভাবে গুরুত্ব দিয়ে বিবেচনা করে উন্নতি করবার চেষ্টা করব। মানসবাবু বললেন মেদিনীপুরে কয়েক শত অতিরিক্ত শিক্ষক নিয়োগ করা হয়েছে। আমাদের কাছে এই রকম তথ্য নেই। যে পদ্ধতিতে শিক্ষকদের বেতন দেওয়া হয় তাতে ভুয়া শিক্ষকদের বেতন দেবার কোনও সুযোগ নেই। প্রত্যেকটি জেলায় প্রাথমিক, মাধ্যমিক শিক্ষকদের জন্য রেজিস্টার আছে। একটা ভুয়ো শিক্ষক নেই। শিক্ষকদের নামের

তালিকা শিক্ষকদের সংখ্যা সাথে অর্থদপ্তরের বিন্দুমাত্র গরমিল নেই, বিন্দুমাত্রও ভুল বোঝাবুঝির অবকাশ নেই। আমার সব শেষ কথা হল এই আমাদের এই বামফ্রন্ট সরকার হচ্ছে ৯টি দলের ফ্রন্ট। ফলে কোনও কোনও বিষয় মতপার্থক্য হতে পারে। এই বিষয়ে ভুল বোঝাবুঝি, মতপার্থক্য থাকলে, আলোচনার মধ্য দিয়ে, বোঝাপড়ার মধ্য দিয়ে সেই অসুবিধাগুলি দূরীভূত হবে। আমরা ঐক্যবদ্ধ আছি। বাংলার শিক্ষা জগতের উন্নতি করার জন্য আমরা যুগ্মভাবে প্রচেষ্টা নেব, এই আশ্বাস দিচ্ছি। আমার সর্বশেষ কথা হল এই সাবজেক্ট কমিটির রিপোর্টে অনেকগুলি বিষয় আছে। সেইগুলি সব গ্রহণ করা সম্ভব নয়। কতকগুলি অ্যাপ্রোপ্রিয়েশন আছে। সেইগুলিকে আমরা রিঅ্যাপ্রোপ্রিয়েশনের সাহায্য রিঅ্যাপ্রোপ্রিয়েট করবার চেষ্টা করব। যে সমস্ত কাট মোশন এসেছে আমি তার বিরোধিতা করি। কাট মোশন এসেছে—না দিলে নয়, তাই দিয়েছেন, নতুন করে বলবার কিছু নেই। আমি সমস্ত কাট মোশনের বিরোধিতা করে, আমার এই বাজেট প্রস্তাবকে সম্পূর্ণভাবে সমর্থন করার আবেদন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** There are thirteen cut motions to Demand No. 30. Now , I put to vote all the cut motions except cut motion No. 5 on which I understand that a division will be demanded.

The motion (Cut Motion No. 1) that the amount of the Demand be reduced to Re 1/- was then put and lost.

The motions (Cut Motions No. 2-4 and 6-13) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion (Cut Motion No. 5) that the amount of the Demand be reduced by Rs. 100/- was put and a division was taken with the following results :

NOES

Abdul Quiyom Molla, Shri

Atahar Rahaman, Shri

Bagchi, Shri Surjit Swaran

Bagdi Shri Lakhan

Bandyopadhyay, Shri Balai

Basu, Shri Jyoti

Basu, Shri Subhas

Bauri, Shri Gobinda

Bauri, Shri Haradhan

Bera, Shri Bishnupada

Bhattacharyya, Shri Gopal Krishna
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Kanti
Biswas, Shri Kumud Ranjan
Chattopadhyay, Shrimati Sandhya
Das, Shri Ananda Gopal
Das, Shri Bidyut
Das, Shri Binod
Das Gupta, Shrimati Arati
De, Shri Bibhuti Bhusan
Duley, Shri Krishna Prasad
Dutta, Dr. Gouripada
Ghosh, Shri Malin
Ghosh, Shrimati Minati
Ghosh, Shri Satyendranath
Ghosh, Shri Susanta
Ghosh, Shri Tarapada
Goswami, Shri Subhas
Habib Mustafa, Shri
Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kisku, Shri Laksmi Ram
Kisku, Shri Upen
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Mahata, Shri Kamala Kanta

Maity, Shri Gunadhar

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Surendra Nath

Maji, Shri Pannalal

Mumtaz Begum, Shrimati

Mandal, Shri Prabhanjan Kumar

Mazumdar, Shri Dilip Kumar

Minj, Shri Prakash

Moitra, Shri Birendra Kumar

Mojumdar, Shri Hemen

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Rabin

Murmu, Shri Sarkar

Murmu, Shri Sufal

Najmul Haque, Shri

Nanda, Shri Kiranmoy

Naskar, Shri Sundar

Patra, Shri Amiya

Roy, Shri Birendra Narayan

Roy, Shri Amalendra

Roy, Shri Hemanta

Roy, Shri Sada Kanta

Roy, Shri Tapan

Saha, Shri Kripa Sindhu

Saran, Shri Ananta

Satpathi, Shri Abani Bhusan

Sen, Shri Nirupam

Sen, Shri Sachin

Sen Gupta, Shrimati Kamal

Sen Gupta, Shri Prabir

Seth, Shri Lakshman Chandra

Shish Mohammad, Shri

Singha Roy, Shri Jogendra Nath

Sinha, Shri Nirmal Kanti

Sinha, Shri Prabodh Chandra

Sinha, Shri Sontosh Kumar

Sur, Shri Prasanta Kumar

Tudu, Shri Durga

AYES

Abdus Sattar, Shri

Bandyopadhyay, Shri Sudip

Banerjee, Shri Amar

Bapuli, Shri Satya Ranjan

Bhunia, Dr. Manas

Gyan Singh Sohanpal, Shri

Mukhopadhyay, Shri Subrata

Naskar, Shri Gobinda Chandra

Purkait, Shri Prabodh

Roy, Shri Saugata

ABSTENTION

Sarkar, Shri Debaprasad

The Ayes being 10 and Noes 84, the motion was lost.

The motion of Shri Kanti Biswas that a sum of Rs. 15,87,41,03,000 be granted for expenditure under Demand No. 30, Major Heads: "2202—General Education, 2203—Technical Education 2205—Art an Culture and 6202—Loans for Education, Sports and Culture". (This is inclusive of a total sum of Rs. 3,96,85,25,000 already voted on account in March 1990) was then put and agreed to.

**Mr. Speaker:** Now, I put to vote both the cut motions to Demand No. 45.

The motions (Cut motions Nos. 1&2) that the amount of the demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Kanti Biswas that a sum of Rs. 8,76,84,000 be granted for expenditure under Demand No. 45, Major Heads: "2251—Secretariat-Social Services" (This is inclusive of a total sum of Rs. 2,19,21,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7-54 P.M. till 1 P.M. tomorrow, on Friday, the 11th May, 1990 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 11th May, 1990 at. 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 3 Ministers of State and 145 Members.

### Starred Questions
### (to which oral answers were given)

[1-00 — 1-10 P.M.]

**পশ্চিমবঙ্গে ময়দা কল**

*৫৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৬।) **শ্রী অশোক দাস ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ময়দা কলের সংখ্যা কত ;

(খ) তন্মধ্যে কত সংখ্যক চালু অবস্থায় আছে ; এবং

(গ) উক্ত শিল্পে কতজন শ্রমিক যুক্ত আছেন ?

**শ্রী নির্মল কুমার বোস ঃ**

(ক) পশ্চিমবঙ্গে মোট ৩৩টি ময়দা কল আছে।

(খ) তাদের মধ্যে ১৬টি চালু অবস্থায় আছে।

(গ) উক্ত শিল্পে বর্তমানে ২,১৬৬ জন শ্রমিক নিযুক্ত আছেন।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলছেন এই ময়দাকলগুলি বন্ধ আছে। এই বন্ধ থাকার কারণ কি এবং আমাদের এই রাজ্যে উপযুক্ত গম সরবরাহ ঠিকমতো করা যাচ্ছে না, অন্য রাজ্যের সঙ্গে তারা প্রতিযোগিতায় পারছে না। পরিবহন কস্ট বেশী পড়ছে বলে। আপনার দপ্তর কি ব্যবস্থা করছেন এগুলি খোলার জন্য?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** আপনি তো নিজেই প্রশ্ন করছেন, আবার নিজের উত্তর দিচ্ছেন, আমি কি বলব। নিয়ম হচ্ছে আপনি সাপ্লিমেন্টারি প্রশ্ন করবেন, আমি উত্তর দেব। আপনি প্রশ্ন করবেন, ময়দাকলগুলি বনধ কেন? আমি উত্তর দেব গম পাওয়া যাচ্ছে না। তারপরে প্রশ্ন করবেন, গম কেন পাওয়া যাচ্ছে না? আমি তার উত্তর দেব।

**শ্রী অশোক ঘোষ ঃ** আমি কি সাপ্লিমেন্টারি প্রশ্ন করব সেটা কি আপনি ঠিক করবেন?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** আপনি প্রশ্ন করবেন, আমি উত্তর দেব। যাই হোক আমি বলছি। ঘটনা হচ্ছে ১৯৮৬ সাল পর্যন্ত ভারত সরকার ময়দাকলগুলিকে কিছু গম কম দামে

দিতেন। ১৯৮৬ সালে এই হুইট কনট্রোল অর্ডার উঠে যায়। তারপরে সরকার স্থির করেন যে ময়দাকলগুলিকে আর কম দামে গম দেবেন না। ১৯৮৬ সাল থেকে এই সঙ্কট শুরু হয়েছে। পশ্চিমবঙ্গ প্রধান গম উৎপাদনকারী অন্যতম রাজ্য নয়। এখানে গম আনতে হয় পাঞ্জাব, হরিয়ানা, উত্তরপ্রদেশ থেকে তার ফলে খরচ বেশি পড়ে। তার ফলে ঐ অঞ্চলের ময়দাকলগুলি কম দামে ময়দা এনে আটা, সুজি তৈরি করে এখানকার বাজারে বিক্রি করে। আর এখানকার ময়দা কলগুলো সেখান থেকে গম এনে ময়দা, আদা, সুজি, তৈরি করে দিতে গেলে বেশি দাম পড়ে এবং প্রতিযোগিতায় তারা এঁটে উঠতে পারছে না বলে একটার পর একটা ময়দাকলগুলো বন্ধ হয়ে যাচ্ছে। এই কারণে আমরা শুধু মৌখিক ভাবে নয়, শুধু বিবৃতি দিয়ে নয়, আমরা এখান থেকে সর্বদলীয় প্রতিনিধি দল নিয়ে গিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে বলেছি, গণবণ্টনের যে সভা সেখানে বলেছি এবং বর্তমান নুতন মন্ত্রিসভা হওয়ার পর সেখানে বলেছি যে পশ্চিমবাংলার ময়দা কলগুলোর জন্য বিশেষ ব্যবস্থা করতে হবে। এফ. সি. আই. থেকে এখানে কম দামে গম ময়দাকলগুলোকে দেবার ব্যবস্থা করতে হবে। কিন্তু কেন্দ্রীয় সরকার এই প্রস্তাবে রাজি হন নি। কিন্তু আমরা চাপ দিয়ে যাচ্ছি যাতে কম দামে ময়দাকলগুলো গম পান এবং পশ্চিমবাংলার ময়দা কলগুলো চালু থাকে।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই সম্পর্কে আপনি কবে কবে চিঠি দিয়েছেন, এই সরকার পরিবর্তন হয়েছে, তারপর কটা চিঠি আপনি দিয়েছেন এটা আমার প্রথম প্রশ্ন। দ্বিতীয় প্রশ্ন, এই যে ২২ টা ময়দা কল বন্ধ আছে, এতে কত শ্রমিক যুক্ত আছে, তার একটা সংখ্যা আপনার কাছে জানতে চাইছি এবং সরকার পরিবর্তন হওয়ার পর আপনি কী পদক্ষেপ নিয়েছেন?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় যদি অনুমতি করেন তাহলে কেন্দ্রের আগের সরকারকে এবং বর্তমান নুতন সরকারকে কত চিঠি লিখেছি, কত স্মারকলিপি দিয়েছি সব আমি এখানে টেবিলে লে করে দেব, তার জন্য নোটিশ দিতে হবে। কারণ আমরা আমাদের বক্তব্য দৃঢ়তার সঙ্গে রেখেছি যে পশ্চিমবাংলার ময়দা শিল্প একটা গুরুত্বপূর্ণ শিল্প, এই শিল্পে কয়েক হাজার শ্রমিক কাজ করে। কিছু যে অসুবিধা আছে সেটা দূর করতে না পারলে শ্রমিকদের অসুবিধা হবে। কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে যখন প্রথম সাক্ষাৎ করি তখন বলেছি, তাঁদের চিঠি দিয়ে বলেছি, এফ. সি. আই. এর চেয়ারম্যানের সঙ্গে কথা বলেছি। শ্রমিকের সংখ্যাটা আসলে আমার দপ্তরের ব্যাপার নয়, এটা আমার দপ্তরে কেন এল জানিনা, এটা শ্রম দপ্তর, শিল্পী পুনর্গঠন দপ্তরের বিষয়। তবে যখন লোক সমক্ষে বিষয়টা এসেছে, তখন আমি আপনাকে বলি, বন্ধ ময়দাকলগুলোর শ্রমিক সংখ্যা সম্পর্কে আপনি একটা নোটিশ দেবেন, আমি বলে দেব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই যে ময়দাকলগুলো বন্ধ হয়ে গেছে এবং এর মধ্যে আমাদেরও একটা ময়দাকল হালে বন্ধ হল এই মাসের ছয় তারিখে, আপনি বললেন যে গমের অভাবের জন্য প্রধানত এইগুলো বন্ধ হয়ে যাচ্ছে, কিন্তু আপনি কি দয়া করে আপনার দপ্তরের কোন অফিসারকে এই যে হালে মিলটা বন্ধ হল, এটা সম্পর্কে সরেজমিনে তদন্ত করে একটা রিপোর্ট দেবার জন্য বলবেন যে আসল কারণটা কি, শুধু কি গমের সমস্যার জন্যই কি বন্ধ হল? আমি বহরমপুরের ময়দাকলটার

কথা বলছি, আপনার দপ্তর থেকে সেই অফিসারের রিপোর্টের ভিত্তিতে যা করার তা করবেন কি না?

[1-10 — 1-20 P.M.]

**শ্রী নির্মলকুমার বোস** ঃ মাননীয় সদস্য যে প্রস্তাব করলেন সে প্রস্তাব আমি গ্রহণ করেছি এবং আমি পাঠাব, কি রেজাল্ট হয় আমি ওঁকে জানাব। কিন্তু আমি আবার বলি পশ্চিমবঙ্গের গম উৎপন্ন হয়, আগে আরও বেশি হ'ত, এখন বোরো চাষ বৃদ্ধি পাওয়ার ফলে গম উৎপাদন কমে গেছে। এবং যত উৎপাদন হয় সব ময়দা কলে যায় না। ফলে উত্তর এবং দক্ষিণ বঙ্গে যে ময়দাকলগুলি আছে তাদের সুদূর পাঞ্জাব, হরিয়ানা, উত্তরপ্রদেশ থেকে গম আনতে পরিবহন ব্যয় খুব বেশি পড়ে যাচ্ছে, ফলে তারা ঐ'সব রাজ্যের ময়দা-কলগুলির সঙ্গে প্রতিযোগিতায় পেরে উঠছে না। আমাদের দেশে গম যথেষ্ট আছে, গমের অভাবে ময়দা-কল বন্ধ হচ্ছে না। গম আনার খরচ বেশি হওয়ার জন্য আমাদের ময়দা-কলগুলি অসম-প্রতিযোগিতার সম্মুখীন হচ্ছে, ফলে সেগুলি বন্ধ হয়ে যাচ্ছে। ময়দাকল মালিকদের সমিতি, শ্রমিকদের সমিতি—মাননীয় সদস্য অমলেন্দ্র রায়ের দলের সঙ্গে আমাদের যুক্ত শ্রমিক ইউনিয়ন আছে—সকলের সঙ্গে আমরা বার বার বৈঠক করেছি। আমরা সকল পক্ষ থেকেই দাবি করছি, আমাদের জন্য রাজ্য থেকে কম দামে অনেকটা মাসুল সমীকরণের মতো ব্যবস্থা করে—ভরতুকি দিয়ে আমাদের গম দিতে হবে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় এতে আগের কেন্দ্রীয় সরকার রাজি হন নি এবং বর্তমান সরকারও রাজি হচ্ছে না।

**শ্রী সুমন্তকুমার হীরা** ঃ পশ্চিমবঙ্গে যত গমের উৎপাদন হয় তার চেয়ে অনেক বেশি ময়দার প্রয়োজন হয় পাউরুটি ইত্যাদির জন্য। পশ্চিমবঙ্গের ময়দার যোগান স্বাভাবিক রাখার জন্য অতীতে কেন্দ্রীয় সরকার কখনও সাবসিডি দিতেন কি? যদি দিতেন, তাহলে কবে থেকে বন্ধ করেছেন এবং কেন্দ্রের বর্তমান সরকারের কাছে সারা ভারতবর্ষে ময়দার যোগান ও দাম ইউনিফর্ম রাখার জন্য দাবি জানাবেন কি?

**শ্রী নির্মলকুমার বোস** ঃ ১৯৮৬ সাল পর্যন্ত ভারত সরকার ফুড কর্পোরেশন অফ্ ইন্ডিয়ার মাধ্যমে আমাদের ময়দা কলগুলিকে গম দিতেন। কিন্তু '৮৬ সালের গম নিয়ন্ত্রণ আদেশ হুইট কন্ট্রোর অর্ডার—উঠিয়ে দিয়ে এটা বন্ধ করে দিলেন। তারপর থেকে তাঁদের বক্তব্য হচ্ছে, যথেষ্ট গম উৎপাদন হচ্ছে, খোলাবাজার থেকে তা সংগ্রহ করে নিন, সারা ভারতবর্ষই একটা বাজার, সেই বাজারের যেখানে পাওয়া যাবে সেখান থেকে নিয়ে চালান। এই নীতির বিরুদ্ধে আমরা প্রতিবাদ করেছি। আমরা বলেছি, আমাদের এখানে গম খুব বেশি উৎপাদন হয় না, এখন বাইরে থেকে আনতে গেলে খরচ বেশি পড়ছে, সুতরাং সোজাসুজি বলাই ভাল, আমাদের ভরতুকি দিয়ে সরবরাহ করুন। এটাই আমাদের বক্তব্য।

**ডাঃ মানস ভুঁইয়া** ঃ অন্য রাজ্য থেকে ময়দা কলগুলির জন্য গম আনার ক্ষেত্রে রাজ্য সরকারের পক্ষ থেকে ভরতুকি দেবার কোনও কথা মাননীয় মন্ত্রী মহাশয় চিন্তা করছেন কি?

**শ্রী নির্মলকুমার বোস** ঃ এ-রকম কোনও প্রস্তাব বিবেচনায় নেই।

**ঘটকপুর-সোনাখালী রাস্তা প্রশস্তকরণ**

*৫৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৫০।) **শ্রী সুভাষ নস্কর ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ঘটকপুর হইতে সোনাখালী পর্যন্ত রাস্তাটি স্টেট হাইওয়ে হিসাবে স্বীকৃত পাইয়াছে ; এবং

(খ) সত্য হইলে, উক্ত রাস্তাটিকে স্টেট হাইওয়ের অনুরূপ প্রশস্ত করিবার কোনও সিদ্ধান্ত গৃহীত হইয়াছে কি না?

**শ্রী মতীশ রায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) না।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, সুন্দরবনের এটাই একমাত্র রাস্তা এবং এই রাস্তার অবস্থার কথা আপনি ব্যক্তিগতভাবে জানেন। স্টেট হাইওয়ে স্বীকৃতি পাওয়া সত্ত্বেও এখন মেরামতির কাজ পর্যন্ত হয়নি। রাজ্য সরকারের পক্ষ থেকে মেরামতির ব্যবস্থা অতি সত্বর করবেন কি?

**শ্রী মতীশ রায় ঃ** আমরা এই ব্যাপারে সুষ্ঠ পরিকল্পনা নিতে যাচ্ছি এবং আপনার অবগতির জন্য জানাচ্ছি, ভগল নদীর উপর এই রাস্তা দুটির যোগাযোগ বাসন্তী এবং সোনাখালির যে যোগাযোগের রাস্তা আছে তার উপর সেতু নির্মাণের পরিকল্পনা পূর্ত দপ্তর ইতিপূর্বে গ্রহণ করেছে এবং তা বাস্তবে রূপায়ণের জন্য আমরা ইতিমধ্যেই কতকগুলি পদক্ষেপ নিয়েছি। ইতিমধ্যে এই রাস্তাটি মেরামতির ব্যাপারে আমরা সক্রিয় ভূমিকা নেব।

**শ্রী ক্ষিতিরঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই রাস্তা যখন তৈরি হয়েছিল সুন্দরবনে যাবার জন্য তখন রাস্তাটি যেভাবে গুরুত্ব দেওয়া উচিত ছিল সেইভাবে গুরুত্ব দেওয়া হয়নি, কোনও রকম দায়সারা গোচের তৈরি করা হয়েছিল। এখন আপনি বললেন এই রাস্তাটি স্টেট হাইওয়ে হিসাবে স্বীকৃতি পেয়েছে। সুন্দরবনে এখন যাবার জন্য এটাই প্রধান সড়ক পথ, গাড়ি-ঘোড়া সব দিক থেকে এর গুরুত্ব বেড়েছে এবং এই রাস্তার উপর চাপও পড়েছে। সুতরাং এই রাস্তাটির উন্নয়ন করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন? শুধু ভগল নদীর উপর ব্রিজ নয়, এই রাস্তাটি ভারবহনক্ষম করার জন্য কি চিন্তা করেছেন?

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় সদস্যকে জানাচ্ছি, ইতিমধ্যেই আমরা সুন্দরবনের এই যে গুরুত্বপূর্ণ সড়ক, এর উন্নয়নের জন্য কতকগুলি প্রয়োজনীয় ব্যবস্থা নিয়েছি। টেকনিক্যাল দিক থেকে এটার বিবেচনা হচ্ছে, এই রাস্তাটি শুধু মেরামতি নয়, আগামীদিনে কিভাবে এর উন্নয়ন করা যায় প্রশস্ত করা যায় সেই ব্যাপারে চিন্তা-ভাবনা করছি। বিস্তারিত ব্যাপারটা কিছুদিনের মধ্যেই ফাইনাল করতে পারব। এই ব্যাপারে আপনার অবগতির জন্য জানাচ্ছি, স্থানীয় এলাকার যারা বিধায়ক আছেন, লোকসভার সদস্য আছেন এবং জেলা-পরিষদের সাথে এই ব্যাপারে যুক্ত বৈঠকের ব্যবস্থা করছি।

## Fair Price Shops

*585. (Admitted question No. *748.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to State :—

(a) the percentage of fair price shops in rural areas vis-a-vis urban areas ;

(b) the percentage of success achieved with regard to the opening of fair price shops in under-served and unserved areas as against the target during the Seventh Plan ;

(c) the reasons for the unsatisfactory results, if any ;

(d) the extent of the PDS System has served the rural poor in alleviation of poverty by protecting them against inflationary trend in prices ; and

(e) the percentage of Food subsidy shared by the rural poor as compared to the urban areas in the State ?

**Shri Nirmal Kumar Bose :** (a) The total number of fair price shops (urban and rural together) in this state are :-

Urban — 4844

Rural — 15087

Total — 19931 shops

Percentage— Urban - 24.3%

Rural - 75.7%

(b) Every village in this State is covered by fair price shops within a distance of three kilometres or so, scope for new appointment only arises in cases of resignation/ cancellation/death of existing ration shops owner or special pressing need of any locality.

(c) Does not arise.

(d) Since a number of items including foodgrains, are sold through public distribution system, at prices lower than open market prices, the poor people are benefited by the

system and because of such distribution the prices in the open market remain under control.

Under I.T.D.P. scheme rice and wheat are distributed in the tribal areas at concessional rates fixed by the Govt. of India.

(e) These data are with Government of India and do not lie with us.

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন রুর‍্যাল এরিয়ার ৭৫.৭ পারসেন্ট ফেয়ার প্রাইস শপ কভার করতে পেরেছেন। উনি কি বলতে পারবেন টোটাল ফেয়ার প্রাইস সিসটেম অর্থাৎ ফেয়ার প্রাইস শপ রুর‍্যাল এরিয়ার কভার করতে কোথায় অসুবিধা বা কেন হয়নি?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** কভারেজ ইজ সেন্ট পারসেন্ট, কিন্তু ব্রেক আপ হচ্ছে আরবানে এত পারসেন্ট আর রুর‍্যালে এত পারসেন্ট। ইন ওয়েস্টবেঙ্গল সেন্টপারসেন্ট এরিয়া ইজ কভারড বাই পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম। ৩ কিলোমিটারের মধ্যে রেশন শপ নেই এইরকম কোনও এলাকা নেই, সুন্দরবনের দূর এলাকাও নেই, দার্জিলিং-এর পাহাড়ী কোনও এলাকাও নেই আবার পুরুলিয়ার বনাঞ্চলে নেই, সব এলাকায় আমাদের রেশন শপ আছে।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, পি.ডি.এস. সিস্টেম আপনি বার বার হাউসে বলেছেন ১৪টি এসেনশিয়েল কমোডিটিসের ব্যবস্থা ফেয়ার প্রাইস শপ এবং রেশন শপের মাধ্যমে করা হবে কিন্তু ডিফিকালটিসটা কোথায় এসেনশিয়াল আইটেমসগুলি এখন দেবার ব্যবস্থা চালুকরা হচ্ছে না কেন?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় সদস্য একটু ভুল করেছেন। এটা কেন্দ্রীয় সরকারের কাছে আগের এবং বর্তমানের—আমাদের দাবি ছিল যে ১৪টি নিত্য ব্যবহার্য জিনিস গণবন্টন ব্যবস্থার মাধ্যমে ভর্তুকি দিয়ে দেওয়া উচিত। গতকালও আমাদের সংসদ সদস্যরা এই বিষয় নিয়ে প্রধানমন্ত্রী মহাশয়ের সঙ্গে সাক্ষাৎ করেছেন। এর মানে এই নয় যে আমরা দেব। কারণ এটা কেন্দ্রীয় সরকারের সাহায্য ছাড়া দেওয়া সম্ভব নয়, এই নিয়ে আমরা আগেও দাবি করেছি এবং এখনও করছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এই যে ফেয়ার প্রাইস শপ হচ্ছে এটা কি চিপ প্রাইস, নাকি এটা ফিক্সড প্রাইস? না'কি প্রাইস চেঞ্জ হয়? বাজারে দাম বাড়ে, যেমন কোম্পানিতে দাম বাড়ে এটাও কি ঐরকম বাড়তে থাকে, তখন ফেয়ার প্রাইস শপেও দাম বাড়ে কিনা, বা বাজারের চেয়ে সস্তা কিনা?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** আমাদের যে রেশন দোকান সেগুলির আর এক নাম হচ্ছে ফেয়ার প্রাইস শপ। দামটা ফেয়ার। রেশনে যে জিনিস দেওয়া হয় সেটা বাজারের দামের চেয়ে

কম। তার মানে এই নয় যে, রেশন দোকানে যে নির্দিষ্ট বিষয়গুলি আছে তার বাইরে যে কোনও জিনিস এর চেয়ে কম দামে বিক্রি করা হবে। রেশনে জিনিসগুলি নির্দিষ্ট দামে বাজারের চেয়ে কম দামে দেওয়া হয় বলেই ফেয়ার প্রাইস শপ বলে।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** যখন যেমন মার্কেট প্রাইস থাকে সেই রকম মার্কেট প্রাইসেই কি দেওয়া হয়?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** কয়টা ক্ষেত্রে দাম বাড়ে, ইস্যু প্রাইস বাড়িয়ে দিয়ে দাম বাড়ে। যেমন, সম্প্রতি কেন্দ্রীয় সরকার গমের দাম বাড়িয়েছেন আমরাও সেজন্য বাড়াতে বাধ্য হয়েছি।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—কেন্দ্রীয় বন্ধু সরকার এসেছে। এর আগে আপনি বহুবার সর্বদলীয় টিম নিয়ে ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিসের রেশনে সরবরাহ করার জন্য কেন্দ্রে গিয়েছিলেন। এখন সেইরকম সর্বদলীয় টিম নিয়ে যাবার চেষ্টা করছেন কি?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** প্রয়োজন হলে যেতে হবে। আমি ইতিমধ্যে এ ব্যাপারে বক্তব্য রেখেছি, কেন্দ্রের খাদ্যমন্ত্রী মহাশয়ের সঙ্গে আমাদের মুখ্যমন্ত্রী মহাশয়ের আলোচনা হয়েছে এবং তিনি চিঠি দিয়েছেন। আমাদের সংসদ সদস্যরা এই নিয়ে গতকাল প্রধানমন্ত্রী মহাশয়ের সঙ্গে সাক্ষাৎ করেছেন। ২৯শে যে সমস্ত রাজ্যের খাদ্যমন্ত্রী সম্মেলেন আছে, সেই সম্মেলনে আমি পশ্চিমবঙ্গের তরফ থেকে বক্তব্য রাখব। প্রয়োজন হলে আপনাকে জানাব। আপনারা আগে বলেন নি, এখন বলছেন, সেজন্য আপনাদের অভিনন্দন জানাচ্ছি।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমার সাপ্লিমেন্টারি হল, দিলীপবাবু যা বলছিলেন সে ব্যাপারে কারেক্টই বলেছেন যে, ফেয়ার প্রাইস এবং মার্কেট প্রাইসের ব্যাপারে দুর্নীতি রোখাটা কঠিন কাজ। আপনি এ-ব্যাপারে চেষ্টাও করছেন ঠিকই, কিন্তু আমি জানতে চাইছি, যেগুলো ফেয়ার প্রাইসে পাওয়া যায় সেক্ষেত্রে যাতে আনফেয়ার না হতে পারে, যার সুযোগ আছে, তারজন্য কারেস্ট ভিজিলেন্স যা আপনার দপ্তরের পক্ষ থেকে আছে তা আর একটু বাড়িয়ে ঐসব ফেয়ার ওয়েতে প্রপারলি পাওয়া যায় সেই ব্যাপারে চিন্তা-ভাবনা করবেন কিনা?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** কথাগুলো সঙ্গতভাবেই বলেছেন, আমরা দাম বেঁধে দিলেই তো হবে না, কারণ অনেক রেশনের দোকান আছে যারা সব সময় সৎ পথে চলে না। তারা দাম বাড়িয়ে বিক্রি করতেই পারে। তবে সেটা দেখবার জন্য আমাদের কর্মচারিরা আছেন, পুলিশ এনফোর্সমেন্টের কর্মচারিরা আছেন, তবে সেই সঙ্গে এই ব্যাপারে বিধায়কদের, পঞ্চায়েত সদস্যদের এবং পৌরসভার সদস্যদেরও নজর দেবার প্রয়োজনীয়তা আছে। এক্ষেত্রে তাঁদেরও দায়িত্ব আছে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** এই পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের মাধ্যমে বর্তমানে চরম কেরোসিন সঙ্কট দেখা দিয়েছে, পাওয়া যাচ্ছে না। সম্প্রতি আপনার সঙ্গে কেন্দ্রীয় মন্ত্রীর

বিতর্ক সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। আজকে পশ্চিমবঙ্গের মানুষ যে কোরোসিন এবং গম পাচ্ছেন না এই সম্পর্কে আলোকপাত করুন।

**শ্রী নির্মলকুমার বোস** ঃ এই প্রশ্ন এখানে আসে না। আলাদাভাবে প্রশ্ন করবেন, উত্তর দেব।

**ডাঃ মানস ভূঁইয়া** ঃ আজকে কেরোসিন যা পাওয়া যাচ্ছে না সেটা পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের ব্যাপারে।

**শ্রী নির্মলকুমার বোস** ঃ আজকেই কলিং অ্যাটেনশন আছে এই ব্যাপারে। লিস্টে আছে, উত্তর দেব। কাজেই এখন উত্তর চাইছেন কেন?

**শ্রী সুভাষ গোস্বামী** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, যেসব জায়গায় রেশন ডিলারের মৃত্যুর ফলে এবং দেউলিয়া হয়ে দোকান বন্ধ করে দেবার ফলে দোকান বন্ধ হয়ে গেছে সেইসব জায়গায় নতুন ডিলার নিয়োগের ক্ষেত্রে সরকারের নীতি কি; কোন জায়গায় হবে বা কোন জায়গায় হবে না?

**শ্রী নির্মলকুমার বোস** ঃ কেউ মারা গেলে নতুন ডিলার নিয়োগের ক্ষেত্রে সরকারের নিয়ম আছে। যদি কোনও ব্যতিক্রম দেখেন, বললে নিশ্চয়ই দেখব।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন** ঃ আই. টি. ডি. পি. এলাকায় ভরতুকি দিয়ে ঐসব জিনিস সরবরাহ করা হয়, কিন্তু আপনি জানেন যে, আই. টি. ডি. পি. বহির্ভূত জায়গায়ও আদিবাসী মানুষ বসবাস করেন। ভরতুকির টাকাটা কেন্দ্রীয় সরকার দেন। কাজেই আই. টি. ডি. পি. এলাকার বাইরে যেসব আদিবাসী বাস করেন তাদেরও ভরতুকির চাল-গম ইত্যাদি সরবরাহ করবার কোনও ব্যবস্থা করছেন কিনা?

**শ্রী নির্মলকুমার বোস** ঃ এ-ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমার কথা হয়েছে যে, আই. টি. ডি. পি. এলাকার বাইরে বসবাসকারী আদিবাসীদেরও এই সুযোগ থাকা উচিৎ, কিন্তু কেন্দ্রীয় সরকার সম্মত হননি। তবে এই ব্যাপারে আমরা বক্তব্য রেখে চলেছি।

### মুর্শিদাবাদ জেলায় স্বাস্থ্য বিভাগে শূন্য পদ

*৫৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩১।) **শ্রী আতাহার রহমান** ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় স্বাস্থ্য বিভাগে ২৮-২-১৯৯০ পর্যন্ত কর্মীর শূন্য পদের সংখ্যা কত ;

(খ) শূন্য পদের নিয়োগের পদ্ধতি কিরূপ ; এবং

(গ) কতদিনের মধ্যে উক্ত পদগুলি পূরণ করা হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর** ঃ

(ক) মুর্শিদাবাদ জেলায় স্বাস্থ্য বিভাগে ২৮.২.৯০ পর্যন্ত কর্মীর মোট শূন্য পদের সংখ্যা ৮৪৬।

(খ) 'ক' ও 'খ' শ্রেণীভুক্ত কর্মীদের নিয়োগ পশ্চিমবঙ্গের লোকসেবা আয়োগ কর্তৃক নির্বাচনের পর সরকার কর্তৃক নিয়োগ করা হয়।

'গ' শ্রেণীভুক্ত কর্মীদের ক্ষেত্রে কর্ম বিনিয়োগ কেন্দ্র হইতে প্রেরিত প্রার্থীদের সাক্ষাৎকারের পর উপযুক্ত প্রার্থীদের স্বাস্থ্যকৃত্যক অধিকার কর্তৃক নিয়োগ করা হয়।

'ঘ' শ্রেণীভুক্ত কর্মীদের নিয়োগ জেলাস্বাস্থ্য আধিকারিক কর্তৃক কর্ম-বিনিয়োগ কেন্দ্র হইতে প্রেরিত প্রার্থীদের মধ্য হইতে সাক্ষাৎকারের ভিত্তিতে উপযুক্ত ব্যক্তিকে নিয়োগ করা হয়। তবে কয়েকটি বিশেষ ক্ষেত্রে সীমিতহারে সরাসরি নিয়োগ করা যেতে পারে।

(গ) শূন্য পদগুলি পূরণ করার ব্যবস্থা ইতিমধ্যেই নেওয়া হয়েছে। সাক্ষাৎকারের ভিত্তিতে উপযুক্ত প্রার্থীদের তালিকা প্রস্তুত হলেই ঐ ব্যাপারে চূড়ান্ত কার্যকর ব্যবস্থা শুরু হইবে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে (ঘ) ক্যাটেগরিতে ওখানে যাঁরা নিয়োজিত হন তাঁদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে ওখানে যে কমিটি আছে, সেখানে ডিস্ট্রিক্ট আধিকারিকের অ্যাপয়েন্টমেন্ট দেওয়ার অথরিটি আছে, তিনিই এটা দেন। ঐ কমিটিগুলিতে কারা থাকবেন সেন্ট্রালি আপনার দপ্তর থেকে কোনও ডাইরেকশন বা নির্দেশনামা দেওয়া হয় কিনা বা সুনির্দিষ্ট কোনও নিয়ম আছে কিনা জানাবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি যেটা বললাম—(খ) এর ডিরেক্টর অব হেলথ সার্ভিসেস্ নিয়োগ করে থাকেন এবং যেগুলো আমাদের বিনিয়োগ কেন্দ্র থেকে আসে, যেটা আমাদের ঐ (ঘ) বা 'ডি' গ্রুপের সেখানে সি-এম-ও-এইচ সুপারিনটেনডেন্ট নিয়োগ করে থাকেন।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** আমার অঞ্চলে একটা হাসপাতাল আছে, সেখান থেকে অভিযোগ আসে যে বিভিন্ন ক্ষেত্রে যাঁরা নিয়োগ করতে বলছেন, যেহেতু ওখানে কোনও পাবলিক রিপ্রেজেন্টেটিভ থাকে না, অনেক সময়ে ম্যানিপুলেট করে নিয়োগ করে থাকেন। এই জিনিসটা বন্ধ করার জন্য পঞ্চায়েত'এর মাধ্যমে বা জেলা স্তরে, ডিষ্ট্রিক্ট লেভেলে যেসব অ্যাপয়েন্টমেন্ট হয় সেখানে কোনও ব্যবস্থা কি আপনি করবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমরা এটা বিবেচনা করে দেখব।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** তফসিলি জাতি এবং আদিবাসীদের ক্ষেত্রে অনেক সময়ে নানা রকম কারসাজি করে ডিপ্রাইভ করা হয়। তাদের পারসেন্টেজ অনুযায়ী যে কোটা আছে সেই অনুযায়ী অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয় না। অনেক সময়ে যে ভ্যাকান্সি থাকে সেটা দেখানো হয় না যাতে কোটা কম আসে সেজন্য। গ্রামাঞ্চলে এটা হচ্ছে। আমাদের কমিটির কাছে এই ধরনের অভিযোগ আসে। আপনি কি যাঁরা নিয়োগ করবেন তাঁদের কাছে কোন ডাইরেকশন

পাঠাবেন যাতে কোটা অনুযায়ী শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস্‌কে নিয়ম অনুযায়ী নিয়োগ করেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** নির্দিষ্ট অভিযোগ আসলে নিশ্চয়ই আমি সেই রকম নির্দেশ পাঠাব।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে কিছু কিছু বিশেষ ক্ষেত্রে সরকার সরাসরি কর্মী নিয়োগ করে থাকেন। কোন্ কোন্ বিশেষ ক্ষেত্রে সরকার সরাসরি লোক নিয়োগ করেন এমপ্লয়েমেন্ট এক্সচেঞ্জকে বাইপাস করে তা জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** সরাসরি নিয়োগ যেটা ছিল সেটা '৮৭ সালের আগে পর্যন্ত ছিল। তখন অল্প সংখ্যক যাঁরা চাকুরি করতেন তাঁদের যেহেতু কোনও ট্রেনিং দেওয়া হয়নি, তাঁদের মধ্যে থেকে অল্প কিছু লোক চার জন কি ছয় জনের মতো হবে নেওয়া হয়েছিল। তারপরই আমাদের এই নিয়ম চালু হয়েছে।

**শ্রী সুভাষ নস্কর ঃ** স্বাস্থ্য কর্মীদের নিয়োগের ক্ষেত্রে কোথাও লিখিত কোথাও বা মৌখিক পরীক্ষা নেওয়া হয়। কোন্ কোন্ ক্ষেত্রে লিখিত এবং মৌখিক পরীক্ষার ভিত্তিতে নেওয়া হয় মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমাদের এই মেডিক্যাল অফিসারদের কথা আপনারা জানেন, যেটা আমি বলেছি। তাছাড়া আমাদের নার্সিং স্টাফ যাঁরা আছেন তাঁদের মধ্যে একটা হচ্ছে জি-এন-এম. এবং অপরটি হচ্ছে এ-এন-এম., তাঁদের মেরিট অনুযায়ী মার্কশীট অনুযায়ী নিয়োগ করা হয়। তারপর হেলথ অ্যাসিস্টান্ট পুরুষদের অভাব এখন যেটা আছে, নার্সদের অভাব খুব বেশি। আমাদের যে কেন্দ্রগুলো আছে রেসিডেন্সিয়াল বলে খুব বেশি সংখ্যক নার্সদের ট্রেনিং আমরা দিতে পারি না।

আমরা চেষ্টা করছি আরও কিছু করবার। আরেকটি আছে হেলথ অ্যাসিস্টেন্ট, এই ব্যাপারে আমরা ট্রেনিং দিই এবং ট্রেনিং দেওয়ার পরে তাদের কাজে নিযুক্ত করি। এখন আমাদের যে বেশি বেশি সংখ্যক বাকি আছে তা হল মহিলা হেলথ অ্যাসিস্টেন্ট এবং পুরুষ হেলথ অ্যাসিস্টেন্ট, নার্সিং অ্যাসিস্টেন্ট আর আমাদের মেডিক্যাল অফিসারের কাজ বেশি আছে। এগুলোতে বিভিন্ন সময়ে পরীক্ষা ঠিক না নিয়ে মার্কশিট দেখে, তাদের কিছু মৌখিক জিজ্ঞাসাবাদ করে নেওয়া হয়।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার একটা সাপলিমেন্টারি প্রশ্ন হচ্ছে যে, পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে যে নিয়োগ এটার প্ল্যান একটু বেশি ছিল এবং এখনকার পাবলিক সার্ভিস কমিশনের তাদের পরীক্ষা নেওয়ার প্ল্যানও কি এক রকম এবং যে পরিমাণ ডাক্তার চাওয়া হয় তার সময়মতো পাওয়া যায় কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি ঠিকই বলেছেন, আগে ২ বছর, ৩ বছর অন্তর পরীক্ষা হত এবং তখন তাদের কাছে যা চাওয়া হত তাই পেতাম। কিন্তু এবার ঠিক করেছি প্রতি

বছর আমরা তাদের কাছে চাইব। এই বছরও সেটা করেছি। তাদের পদ্ধতি আপনি জানেন, পরীক্ষা নেওয়ার পরে তাদের ভাইভা-ভোসি নেওয়া হয় এবং এজন্য কিছু সময় লাগে। সেই সময় অনুযায়ী আমরা ২ বছর ধরেই পেয়েছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে হেলথ অ্যাসিস্টেন্ট লেডিস এবং মেলদের ট্রেনিং দেওয়া হয়। তাদের কি ভাইভা-ভোসি পরীক্ষার মাধ্যমে ট্রেনিং দেওয়া হয়। এই ট্রেনিংয়ের ব্যাপারে তারা ট্রেনিং পাচ্ছে কি করে? এই ব্যাপারে কোনও ক্যাটাগোরাইজেশন করেছেন যে পদ্ধতি করছেন? এই হেলথ অ্যাসিস্টেন্টদের নিয়োগের ব্যাপারে আপনারা কি বিজ্ঞাপনে দিচ্ছেন না কি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে তাদের ঢোকাচ্ছেন হাসপাতালে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা সাধারণগত মেরিটের ভিত্তিতে ধরা হয়। আমাদের কিছুদিন আগে জিএনএম সম্পর্কে কথা উঠেছিল। জিএনএম যারা তারা হায়ার সেকেন্ডারি পরীক্ষা দেওয়া চাই, এবং তাদের মার্কশীট অনুযায়ী মেরিট দেখে দিই। আর এএনএম ক্লাস টেন অবধি যারা পড়েছেন, তাদের পরীক্ষা ভালো দেখে আমরা সিলেক্ট করি।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানবেন কি, হেলথ অ্যাসিস্টেন্ট এবং হেলথ গাইডের যে কাজ আমাদের রাজ্যে তার ভিত্তিতে কি সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে এই অ্যাসিস্টেন্টের সংখ্যা কমিয়ে আনার বা বসিয়ে দেওয়ার।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** না, এইরকম কোনও সিদ্ধান্ত নেই।

### নালুয়া থেকে আটেশ্বরতলা পর্যন্ত রাস্তা মেরামতির কাজ

*৫৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯২০।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, মথুরাপুর ১নং ব্লকের অন্তর্গত নালুয়া থেকে আটেশ্বরতলা পর্যন্ত রাস্তাটি মেরামতের কোনও পরিকল্পনা গৃহীত হয়েছে কি না?

**শ্রী মতীশ রায় ঃ**

রাস্তাটি মেরামতের কাজ সম্পূর্ণ হয়েছে।

### পশ্চিমবঙ্গে সরকারি ডাক্তারের সংখ্যা

*৫৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৬।) **শ্রী আনন্দগোপাল দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে সরকারি ডাক্তারের মোট সংখ্যা কত (জেলাওয়ারী হিসাব) ; এবং

(খ) জেলাগুলিতে ডাক্তার নিয়োগের ক্ষেত্রে কি পদ্ধতি গ্রহণ করা হয়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) পশ্চিমবঙ্গে মোট ৮,১৩৫ অনুমোদিত ডাক্তারের পদের মধ্যে বর্তমানে ৭,৩৯৮ জন কর্মরত আছেন। জেলাওয়ারী একটা তালিকা এই সঙ্গে দেওয়া হল।

(খ) পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে স্বাস্থ্য-দপ্তরের দ্বারা ডাক্তার নিয়োগ করা হয়।

Stattement referred to in reply to 'Ka' of Starred Question No. *588 (Admitteed Question No. *466)

| জেলার নাম | অনুমোদন প্রাপ্ত | বর্তমানে চালু আছে |
|---|---|---|
| বাঁকুড়া | ৪০১ | ৩৪৮ |
| বীরভূম | ১৯৯ | ১৬৫ |
| বর্ধমান | ৫৩৯ | ৫৫০ |
| কলকাতা | ২৭৪ + ৯০২ (সংরক্ষিত) | ৩১১৮ |
| কোচবিহার | ১৫৫ | ১৩৬ |
| দার্জিলিং | ৩৮০ | ৩১৮ |
| জলপাইগুড়ি | ১৭৫ | ১৫৩ |
| হুগলি | ২৬৩ | ২৯৪ |
| হাওড়া | ১৯৮ | ১৮৮ |
| মালদা | ১৪৫ | ১২৪ |
| মেদিনীপুর | ৪৯২ | ৪৬৬ |
| মুর্শিদাবাদ | ২৮৪ | ২৭৫ |
| নদীয়া | ৩৭৪ | ৩৩৬ |
| পুরুলিয়া | ১৬৪ | ১৩০ |
| ২৪ পরগনা (পূর্ব) | ২৯৩ | ৪০১ |
| ২৪ পরগনা (দক্ষিণ) | ২৭৭ | ২৭৩ |
| পশ্চিম দিনাজপুর | ১৫৩ | ১২৩ |
| | ৮,১৩৫ | ৭,৩৯৮ |

[1-40 — 1-50 P.M.]

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** পশ্চিমবঙ্গের মধ্যে কোন কোন জেলায় প্রয়োজনের তুলনায় ডাক্তারের সংখ্যা কম?

**মিঃ স্পিকার ঃ** এটার জন্য নোটিশ দিতে হবে।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন পাবলিক সর্ভিস কমিশন থেকে নেওয়া হয়, এমন কোনও নিয়ম আছে কি থু অ্যাড-হক বেসিসে কোনও ডাক্তারকে নিয়োগ করার বা এই ব্যাপারে কী পদ্ধতি নেওয়া হয়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** অ্যাড-হক বেসিসে আমাদের নেবার কোনও রীতি নেই, খুব জরুরি পরিস্থিতি হলে হয়, সেইজন্য আমরা বলছি, প্রতি বছর পি. এস. সি.-কে লিখি আমাদের ডাক্তার পাঠাতে, যাতে অ্যাড-হক বেসিসে না নিতে হয়, এটা কোনও নির্দিষ্ট গণতান্ত্রিক পদ্ধতি নয়।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, বিভিন্ন জেলাতে পদের প্রয়োজনের চেয়ে বেশি ডাক্তার নিয়োগ হয়ে বসে আছেন—এই রকম হিসাব আমি দিতে পারি, আমার নিজের জেলায় সেখানে এই রকম আছে—যেমন জেলা সেণ্টারে ৩০টি পদ ৬০ জনের বেশি ডাক্তার সেখানে বসে আছে, এটা কি করে সম্ভব?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা আমাকে নোটিশ দিতে হবে, না হলে কোন জেলায় কত অনুমোদিত আছে সেটা নোটিশ না দিলে বলা সম্ভব নয়।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বলেছেন যে জেলাওয়ারী হিসাব দিতে পারবেন—আপনি পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় ঘুরছেন—জেলাগুলিতে ডাক্তারের সংখ্যা যা আপনার কাছে সেক্ষেত্রে দেখা যাচ্ছে যে প্রত্যেক জেলার হেড কোয়ার্টারে ডাক্তারবাবুরা বসে আছেন হেলথ সেণ্টারে ডাক্তার যাচ্ছেন না, এই ল্যাকনি সম্বন্ধে যদি একটা বলেন তাহলে ভাল হয়।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি এই বিষয়ে গত ১৮ই এপ্রিল সমস্ত জেলার সি. এম. ও এইচ.-দের ডেকেছিলাম এবং ডেকে বলেছিলাম যেখানে যেখানে জেলা হাসপাতালে বা মহকুমা হাসপাতালে অনুমোদিত ডাক্তারের থেকে বেশি ডাক্তার আছে, তাদেরকে আমি নোটিশ দিয়েছি যে, জেলার মধ্যে যেসব জায়গায় খালি রয়েছে সেখানে ঐসব ডাক্তারদের পাঠিয়ে দিন। এমন অবস্থা যেন সৃষ্টি না হয় জেলার মধ্যে ডাক্তার আছে অথচ এক জায়গায় অনেকগুলি রয়েছে অন্য হেলথ সেণ্টারে বা হাসপাতালে খালি রয়েছে—ডাক্তার নেই, এই অবস্থা যেন না হয়, এই রকম একটা নির্দেশ আমি দিয়েছি, এই ব্যাপারে ২/৩ ঘণ্টা আমরা আলোচনা করেছি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, গোটা পশ্চিমবঙ্গে ৮ হাজারের উপর বর্তমানে যে ডাক্তার রয়েছে, এবং পশ্চিমবঙ্গে যত ডাক্তার প্রয়োজন তা কি সম্পূর্ণ হয়ে গেছে, আর যদি না হয়ে থাকে তাহলে কত পদ খালি আছে এবং সেই পদগুলি পূরণের জন্য কী ব্যবস্থাগ্রহণ করতে চলেছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** বর্তমানে আমাদের ৭৬০ জনের মতন ডাক্তারের পোস্ট খালি আছে। এটাতো আপনি ফিগারেই পাবেন। ৮ হাজার ১৩৫ আর ৭ হাজার ৩৯৮। তবে ৭৬০টা পদ খালি আছে। আমি যখন ১৯৮৭ সালে দায়িত্বভার গ্রহণ করেছিলাম তখন ৮২৪ জন ডাক্তারের পদ খালি ছিল। আমরা সেবার ৯ বছরে ১৫০০-র ওপর দিয়েছিলাম, জয়েন করেছিলেন মাত্র ৭০০-র মতন। তারা প্রায় ছেড়ে চলে গেছেন। এটা অনেক কম, এখন আবার বাড়ছে। গ্রামাঞ্চলে ডাক্তাররা হাসপাতালে থাকেন না, তাদের শহরে এসে থাকবার একটা টেন্ডেন্সী রয়েছে। গ্রামাঞ্চলে হাসপাতালগুলি অনেক অসুবিধায় পড়ে। আর ৭৬০ জন ডাক্তারের মধ্যে অধিকাংশই গ্রামাঞ্চলের ডাক্তার। কিছু ডার্থ সাবজেক্ট আছে, যেমন প্যাথোলোজি, রেডিওলজি, অ্যানাসথালোজি, এগুলোতে অনেকেই পড়তে চায় না, কারণ পয়সার আমদানি খুবই কম। আর আপনারা জানেন এতেও ৭৫৫-টার মতন আসন আছে, যদিও ১১৫/১২০-র ওপর কেন্দ্রীয় সরকার নিয়ে যায়। এই সাবজেক্টগুলোতে আমরা ডাক্তার দিতে পারি না, গ্রামে খুব অসুবিধা হয় আর পি. এস. সির কাছে নাম চাইলেও তাও পাঠাতে পারে না।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে তিনি সি. এম. ও. এইচকে নির্দেশ দিয়েছেন জেলাতে চলে যেতে ডাক্তারদের, আমার প্রশ্ন হল তার ডাইরেক্টরেট থেকে সরাসরি তো হেলথ সেন্ট্রারগুলিতে পোস্টিং হয়। সেখানে জেলা শহরগুলিতে কি করে বসে থাকে? এই ক্ষেত্রে প্রশাসনিক পরিস্থিতির সৃষ্টি হয়েছে, এটা কেন হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** একটা প্রশ্ন আছে, সেটা আপনি আমার চেয়ে ভালো করেই জানেন। জেলা হাসপাতাল বা মহকুমা হাসপাতাল এত রুগীর সংখ্যা যে বেডের চেয়ে রুগীর সংখ্যা অনেক বেশি। কোথাও দেখেছেন, আপনারা নিজেরাই বলেছেন, দুটো করেও রুগী থাকে একটা বেডে, আবার অনেক সময় ফ্লোরেও থাকে। আমাদের দেশের মানুষের যে দুরবস্থা, সামাজিক, আর্থিক, এতে তারা অপুষ্টিতে ভোগেন। যা প্রয়োজন তারা তা পান না। সেজন্য আমাদের অনেক সময় স্থান করে দিতে হয়। কোথাও কোথাও সাড়ে ছশোর (৬৫০) ওপরও রুগীকে স্থান করে দিতে হয়। এখানে ডাক্তার না পাঠালে খুব অসুবিধা হয়, হাসপাতাল বন্ধও হয়ে যায়। যার জন্য এই রকম নির্দেশ দিতে হয়।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, সম্প্রতি টিচিং স্টাফ যারা হাসপাতালের সঙ্গে যুক্ত আছেন, তাদের প্রাইভেট প্র্যাকটিস বন্ধ করে দেবার কথা ঘোষণা করেছেন। এই নিয়ে বিধানসভাতেও আলোচনা হয়েছে। প্রাইভেট প্র্যাকটিস বন্ধ করে দেবার ফলে তারা হাসপাতালে থাকবেন না। একটু আগে আপনি বলেছেন, পয়সার আমদানি খুব কম। যার জন্য গ্রামে যায় না। তাহলে যারা নন-প্র্যাকটিসিং ডাক্তার তাদের অতিরিক্ত সুযোগ-সুবিধা দেবার কথা ভাবছেন কি না? যাতে করে টাকা পয়সার ঘাটতিটা খানিকটা মেটানো যায়। এই রকম কোনও অতিরিক্ত সুযোগ সুবিধা দেবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** হ্যাঁ নিশ্চয় আছে, তাদের নন প্র্যাকটিশিং যখন করা হবে, তখন তাদের কিছু রেমুনারেশন একসট্রা দিতে হবে।

## কালোবাজারে কেরোসিন তেল

*৫৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪৮।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কালোবাজারে কেরোসিন তেল বিক্রি বন্ধ করার জন্য রাজ্য সরকার কোনও পদক্ষেপ নিয়েছেন কিনা ; এবং

(খ) নিয়ে থাকলে, (১) কি পদক্ষেপ নিয়েছেন ; ও (২) তার ফল কি হয়েছে?

**শ্রী নির্মল কুমার বোস ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) খাদ্য ও সরবরাহ বিভাগের পরিদর্শকেরা কেরোসিনের কালোবাজারি প্রতিরোধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছেন। পরিদর্শকেরা পুলিশের এনফোর্সমেন্ট শাখার অফিসারদের সহযোগিতায় নিয়মিতভাবে চোরাবাজারের সঙ্গে যুক্ত ব্যক্তিদের বিরুদ্ধে অভিযান চালিয়ে যাচ্ছেন। তাছাড়া, চোরাবাজার বন্ধের উদ্দেশ্যে

কলকাতায় ১৬ই এপ্রিল, ১৯৯০ থেকে কেরোসিন কার্ড চালু করা হয়েছে। এই রাজ্যের জন্য কেরোসিন তেলের মাসিক বরাদ্দ বৃদ্ধির জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হয়েছে।

(২) কিছু কেরোসিন বিক্রেতার (এজেন্ট ও ডিলার) বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকার এখন পর্যন্ত এই রাজ্যের জন্য কেরোসিন তেলের মাসিক বরাদ্দ বৃদ্ধি করেননি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি বলছেন যে এই অভিযান চোরাকারবারিদের বিরুদ্ধে, কালোবাজারিদের বিরুদ্ধে হয়েছে। তাহলে কত ডিলার এই অভিযানে ধরা পড়েছে?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** এজেন্ট ও ডিলারদের বিরুদ্ধে সরকার ব্যবস্থা গ্রহণ করেন, আর অন্য যারা গোলমাল করে তাদের বিরুদ্ধে পুলিশ ব্যবস্থা গ্রহণ করেন। পুলিশের হিসাবটা আমাদের কাছে নেই। কিন্তু গত ৬-৭ মাসে কলকাতায় ৫ জন কেরোসিন তেলের ডিলারের লাইসেন্স বাতিল করা হয়েছে, ১৬ জনকে সাসপেন্ড করা হয়েছে এবং ১৮ জনকে শো-কজ করা হয়েছে। কলকাতা এবং সল্ট লেকে ১ জন ডিলারের লাইসেন্স বাতিল করা হয়েছে, সাসপেন্ড করা হয়েছে ২ জনকে আর ৩ জনকে শো-কজ করা হয়েছে। জেলাগুলিতে ২ জন এজেন্টকে বাতিল করা হয়েছে, সাসপেন্ড করা হয়েছে ১৬ জনকে, আর যারা ডিলার, তাদের বিরুদ্ধে জেলাশাসক ব্যবস্থা গ্রহণ করেন, সেই হিসাবটা আমার কাছে নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় অতিরিক্ত প্রশ্ন, আপনি যে হিসাবটা দিলেন সেটা খুব নগন্য, সেটা খুবই আংশিক। পুলিশ বা এনফোর্সমেন্ট বিভাগের হিসাব আপনার কাছে নেই। আমার প্রশ্ন হচ্ছে, যে ধরনের কালোবাজারি হচ্ছে তাতে এটা বন্ধ করবার জন্য যে ব্যবস্থা নেওয়া হচ্ছে সেটা প্রয়োজনের তুলনায় খুব অপ্রতুল। কোথাও কোথাও ৪ টাকা থেকে ৬ টাকায় কেরোসিন তেল বিক্রি হচ্ছে। এই কালোবাজারি বন্ধ করবার জন্য আপনি কী ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** কোথায় ছয় টাকায় বিক্রি হচ্ছে? আপনার সঙ্গে যাব আমি, আপনি আমাকে দেখিয়ে দেবেন কোথায় ছয় টাকায় বিক্রি হচ্ছে। বিধানসভার সদস্য হিসাবে সব কিছু বলা যায়, কিন্তু আমি চ্যালেঞ্জ করছি আপনি প্রমাণ করুন। এখানে দায়িত্ব নিয়ে কথা বলুন, আমি চ্যালেঞ্জ গ্রহণ করছি। কংগ্রেসিরা যখন চ্যালেঞ্জ করলেন যে জিঞ্জি রাপুলের ট্রেড ইউনিয়ন নেতা ঘনশ্যামবাবুকে নিয়ে শুক্রবারের মধ্যেই বসবে। আজ এক সপ্তাহ হয়ে গেল কোথায় ঘনশ্যামবাবু। আপনাদের চ্যালেঞ্জ আমি গ্রহণ করেছিলাম, সাহস থাকলে আপনারা চ্যালেঞ্জ গ্রহণ করুন, যে কোথায় ৬ টাকায় কেরোসিন তেল বিক্রি হয়, আমি আপনাদের সঙ্গে যাব, আমাকে দেখাবেন। নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণটা যথেষ্ট নয়, তার কারণ তিন দিক দিয়ে সমস্যা—একটা হচ্ছে যা আমাদের কেরোসিন তেল দরকার সরবরাহ প্রয়োজনের তুলনায় অপর্যাপ্ত। যেমন মাসে ৯৭ হাজার দরকার গ্রামে একজনকে সপ্তাহে সিকি লিটার, আর শহরে একজনকে হাফ লিটার দিতে গেলে, সেখানে পাচ্ছি ৬১/৬২ হাজার। এই যদি বিরাট ফারাক থাকে তাহলে তো কিছু গোলমাল হবে। তাহলেও আমাদের খাদ্য দপ্তর নিয়মিত পুলিশ, এনফোর্সমেন্ট করে যাচ্ছে। সেটা নিশ্চয়ই আরও বাড়াতে হবে, কিন্তু এটা কেবলমাত্র সরকারি

অফিসার, পুলিশ পারবে না যদি জনসাধারণ সহযোগিতা না করেন। আমরা চেষ্টা করে চলেছি, আরও চেষ্টা করব চোরাবাজারি বন্ধ করার জন্য। চোরাবাজারি বন্ধ করতে গেলে আরও কেরোসিন তেলের সরবরাহ দরকার, সেটা না করতে পারলে চোরাবাজারি বন্ধ হওয়া সম্ভব নয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মন্ত্রী মহাশয় বললেন সাপ্লাই খুব কম, কিন্তু সেদিন কেন্দ্রীয় মন্ত্রী পশ্চিমবাংলার কলকাতায় এসে বলে গেলেন যে তারা যে তেল সাপ্লাই করছেন রাজ্যগুলিকে সেই সাপ্লাই যথেষ্ট, কিন্তু ডিস্ট্রিবিউশনের দায়িত্ব রাজ্য সরকারের, সেই ডিস্ট্রিবিউশনে গোলমাল। সেই গোলমাল বন্ধ করার জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন? আমার প্রশ্ন কেন্দ্রীয় মন্ত্রী মুখের উপর যে বলে গেলেন আপনারা তার প্রতিবাদ করলেন না কেন যে আমাদের ডিস্ট্রিবিউশনে গোলমাল নেই, আপনারা প্রয়োজনীয় তেল দিচ্ছেন না?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** প্রতিবাদ তার পরের দিনই করা হয়েছে এবং সেই প্রতিবাদ প্রায় সমস্ত দৈনিক সংবাদপত্রে বিরাটভাবে ছাপা হয়েছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি সরবরাহ বাড়ছে না, সেই সরবরাহ বাড়ানোর পক্ষে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে কী পদক্ষেপ গ্রহণ করেছেন? সরবরাহ না বাড়ালে গ্রামাঞ্চলের কথা বলতে পারি সেখানে ক্রাইসিস বাড়ছে, কলকাতারও ক্রাইসিস বাড়ছে, সেটা কি করে দূর করা যায় তার কোনও পরিকল্পনা আপনি করেছেন কিনা?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** একথা বারে বারে বলেছি যে সরবরাহের অভাব, সেজন্য আরও যাতে তেল দেন তারজন্য কেন্দ্রীয় সরকারকে কেবল আমি নিজে অনুরোধ করিনি, আমাদের মুখ্যমন্ত্রী পেট্রোলিয়াম এবং রসায়ন দপ্তরের মন্ত্রীকে এবং প্রধানমন্ত্রীকেও তিনি বলেছেন। কিন্তু কেন্দ্রীয় সরকার বলছেন যে দেশে পর্যাপ্ত কেরোসিন তেল-এর র-মেটিরিয়াল পাওয়া যায় না, বাইরে থেকে আনতে গেলে এত বৈদেশিক মুদ্রা নেই। তা সত্ত্বেও আমি বারে বারে বলছি যে সাপ্লাইটা বাড়িয়ে দিন, কিন্তু তারা বাড়াতে পারছেন না।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি একে আমাদের রাজ্যে কেরোসিনের প্রচণ্ড সংকট, তার উপর সীমান্তবর্তী জেলা থেকে বাংলাদেশে প্রচুর পরিমাণে কেরোসিন পাচার হচ্ছে, যদি আপনার কাছে খবর থাকে যে বাংলাদেশে প্রচুর কেরোসিন পাচার হয়ে যাচ্ছে তাহলে তার বিরুদ্ধে কী ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** সীমান্ত দিয়ে যে একেবারে পাচার হচ্ছে না তা নয়, তবে তার পরিমাণ কম। তার বিরুদ্ধে সিকিউরিটি ফোর্স, পুলিশ, কর্মচারিরা ব্যবস্থা নিচ্ছেন যাতে সেটা বন্ধ হয়।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন কলকাতা শহরে কালোবাজারে কেরোসিন তেল যারা কিনছে বিশেষ করে কয়েকটি পেট্রোল পাম্প তারা পেট্রোলের সঙ্গে কেরোসিন মিশিয়ে বিক্রি করছে? আপনি এইসব পেট্রোল পাম্প রেড করে চেক আপ করুন যে পেট্রোল দিচ্ছে তার মধ্যে কেরোসিন আছে কিনা। আরও অনেক কমপ্লেন পাচ্ছি যে উত্তর

কলকাতায় বিভিন্ন জায়গায় টোকেন দিয়ে কেরোসিন বিক্রি করছে, আপনি সে সম্বন্ধে কী ব্যবস্থা করেছেন?

**শ্রী নির্মল কুমার বোস ঃ** মাননীয় সদস্য যা বলেছেন এই অভিযোগ আমাদের কাছে আছে—কেরোসিন নয় ডিজেল মেশানো। ডিজেলে কেন্দ্রীয় বাজেটের পর এবার ।৫৪ পয়সা বেড়ে গেছে, কেরোসিনের চেয়ে ডিজেলের দাম অনেক বেশি।

তাই কিছু অসাধু ব্যক্তি ডিজেলের সঙ্গে কেরোসিন মেশানোর চেষ্টা করছে। এই ব্যাপারে আমি পুলিশ এনফোর্সমেন্টের সঙ্গে আলোচনা করেছি। কালকে আমি আসেম্বলিতে আমার ঘরে জেলাগুলির জন্য স্পেশ্যাল এনফোর্সমেন্ট এবং কলকাতার জন্য ডি. সি., এনফোর্সমেন্টকে কেবলমাত্র পেট্রোল পাম্প ইত্যাদিকে ভাল করে নজর রাখার জন্য—এই/দুটি এনফোর্সমেন্টের সঙ্গে বৈঠক করেছি। তারা কিছু ব্যবস্থা গ্রহণ করছেন। তবে এর সঙ্গে ভারত সরকারের বিভিন্ন তেল কোম্পানি আছে, তাদের'ও এটা দেখবার জন্য বলেছি। তারা'ও কিছু দেখুন আমরা'ও এটা নজর রাখছি আর দ্বিতীয় প্রশ্ন করেছেন—পথে কিছু লোক ফাঁকি দিয়ে বিক্রি করে। তারা যাতে সেটা বেশি দামে বিক্রি না করে সেটা দেখবার ব্যবস্থা হচ্ছে এটা সম্পূর্ণ বেআইনি ব্যাপার।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### রামজীবনপুর স্বাস্থ্যকেন্দ্রের চিকিৎসকের বিরুদ্ধে অভিযোগ

*৫৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৬।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রামজীবনপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের ভারপ্রাপ্ত চিকিৎসক হাসপাতাল সংলগ্ন কোয়ার্টারে প্রাইভেট প্র্যাকটিস করছেন ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, উক্ত বিষয়টি কি আইনসম্মত ; এবং

(গ) আইনসম্মত না হলে, উক্ত চিকিৎসকের বিরুদ্ধে কী ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

### রাজ্যের বন্ধ ময়দা কল

*৫৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৫।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের বহু ময়দা কল বর্তমানে বন্ধ আছে ;

(খ) সত্য হলে, ঐ সংখ্যা কত ; এবং

(গ) ঐ বন্ধ কলগুলি বিশেষত হাওড়া জেলার ৬টি ময়দার কল খোলার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এই রাজ্যের কয়েকটি ময়দা কল বর্তমানে বন্ধ আছে।

(খ) এই রাজ্যের মোট ছত্রিশটি (৩৬) ময়দা কলের মধ্যে বাইশটি (২২) বন্ধ আছে।

(গ) ময়দা কলগুলি তাদের প্রয়োজন মতো গম উপযুক্ত মূল্যে সংগ্রহ করতে পারছে না, ও অন্য রাজ্য থেকে গম আনতে পরিবহন খরচা বেশি পড়ছে এবং এই কারণে অন্য রাজ্যের গমজাত দ্রব্যের সঙ্গে প্রতিযোগিতায় পেরে উঠছে না বলে সব কলগুলি বন্ধ হচ্ছে। এই রাজ্যের ময়দাকলগুলি যাতে কিছুটা সস্তা দরে এফ. সি. আই-এর সাধারণ গম পান তার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হয়েছে।

**কুলটি এলাকায় বন্ধ টি বি হাসপাতালটি চালু করার সিদ্ধান্ত**

*৫৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৮।) **শ্রী তুহিন সামন্ত ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কুলটি এলাকায় পাতিয়ানা মৌজায় একটি টি বি হাসপাতাল দীর্ঘদিন যাবৎ বন্ধ আছে ; এবং

(খ) সত্য হ'লে—

(১) তাহা চালু করার কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হবে কি ; ও

(২) গ্রহণ করা হ'লে, কবে নাগাত চালু করা হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হাঁ।

আসানসোল টি. বি. অ্যাশোসিয়েশন কর্তৃক পরিচালিত একটি বে-সরকারি হাসপাতাল বন্ধ আছে।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

**বাঁকুড়া জেলার খেজুরিয়াতে টি বি হাসপাতাল স্থাপন**

*৫৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭০০।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার খেজুরিয়াতে টি বি হাসপাতাল স্থাপনের জন্য সরকারি অনুমোদন দেওয়া হয়েছে কিনা ; এবং

(খ) হইয়া থাকিলে, উক্ত নির্মাণের কাজ কবে নাগাত শুরু হইবে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) খেঁজুরিয়াতে টি. বি. হাসপাতাল নির্মাণের কোনও প্রস্তাব বর্তমানে সরকারের কাছে নেই। ঐ স্থানে টি. বি. রোগীদের জন্য বিচ্ছিন্ন কক্ষ (Isolation Ward) ও চেস্ট ক্লিনিক সহ ৬-শয্যা বিশিষ্ট প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র স্থাপনের একটি প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাণাঘাটের "দি কিষাণ কো-অপারেটিভ মিল্ক ইউনিয়ন"-এর পরিচালকের বিরুদ্ধে অভিযোগ**

*৫৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৬।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাণাঘাটে অবস্থিত "দি কিষাণ কো-অপারেটিভ মিল্ক ইউনিয়ন"-এর পরিচালক (জেনারেল ম্যানেজার)-এর বিরুদ্ধে দুর্নীতির কোনও অভিযোগ সরকারের নিকট আসিয়াছে কি না ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে,—

(১) উক্ত অভিযোগগুলি কি ; ও

(২) ঐ সম্পর্কে তদন্তের/অনুসন্ধানের কোনও ব্যবস্থা হইয়াছে কি ; এবং

(গ) "দি কিষাণ কো-অপারেটিভ মিল্ক ইউনিয়ন"-এ স্পেশ্যাল অফিসার কে ছিলেন বা বর্তমানে কে আছেন?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কিছু অভিযোগ আসিয়াছে।

(খ) (১) সংস্থার পরিচালকের (জেনারেল ম্যানেজারের) বিরুদ্ধে অভিযোগসমূহ প্রধানত ছিল এই যে, তাঁহার ভ্রমণভাতার কিছু বিল সরকারি আইন অনুযায়ী না হওয়া, কোটেশন না লইয়াই সংস্থার কোনও কোনও কাজ, যেমন যানবাহনাদির মেরামতি ইত্যাদি করাইয়া সরকারি বিধি লঙ্ঘন করা, তাহার গাফিলতির ফলে সংস্থার উৎপাদিত কিছু কিছু দ্রব্য নষ্ট হওয়া এবং রীতি বহির্ভূতভাবে সংস্থার কিছু কিছু কাজের মজুরি বৃদ্ধি করা ইত্যাদি।

(২) হ্যাঁ, অভিযোগগুলির তদন্তের ব্যবস্থা করা হইয়াছে।

(গ) পূর্বে নদীয়া জেলার জেলা সমাহর্তা স্পেশ্যাল অফিসারদের দায়িত্বে ছিলেন এবং বর্তমানে গত ২৮.৩.৯০ তারিখ হইতে নদীয়া জিলা পরিষদের সহ-সভাপতি এই দায়িত্বে রহিয়াছেন।

**সরকারি ডাক্তারদের প্রাইভেট প্র্যাকটিস**

*৫৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৩।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** গত ২৫-৩-১৯৮৮ তারিখে তারকিত প্রশ্ন নং *১৭৪ (অনুমোদিত প্রশ্ন নং *৬৩১)-এর উল্লেখপূর্বক স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকারি হাসপাতালের ডাক্তারদের প্রাইভেট প্র্যাকটিস বন্ধের ব্যাপারে রাজ্য সরকার কোনও পদক্ষেপ গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর যদি 'হ্যাঁ' হয়, তবে কবে নাগাত তা কার্যকর হবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকার একটি নতুন সার্ভিস করছেন যার নাম 'ওয়েস্ট বেঙ্গল স্টেট মেডিক্যাল এডুকেশন সার্ভিস''। এই সার্ভিসে মূলত মেডিক্যাল শিক্ষকরা থাকবেন। এঁরা সবাই নন্ প্রাক্‌টিশিং হবে।

(খ) এই উদ্দেশ্যে একটি বিল ইতিমধ্যেই বিধানসভায় গৃহীত হয়েছে। এবং তা শীঘ্রই কার্যকর হবে বলে আশা করা যায়।

**মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া ব্লকে সেতু নির্মাণের পরিকল্পনা**

*৫৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৬।) **শ্রী মোজাম্মেল হক ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া ব্লকের আবদুলপুর দাঁড়ার উপর একটি সেতু নির্মাণের পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে উক্ত পরিকল্পনার কাজ কবে নাগাত শেষ হবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**ডি ডি টি স্প্রে ওয়ার্কারদের নিয়োগ**

*৫৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৫।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ডি ডি টি স্প্রে ওয়ার্কারদের মধ্য থেকে কিছু সংখ্যক কর্মীকে হেলথ অ্যাসিস্টেন্ট পদে নিয়োগ করা হয়েছে ;

(খ) সত্য হলে, ১৯৮৯-৯০ সালে (১) ঐরূপ কতজনকে নিয়োগ করা হয়েছে ও (২) উক্তভাবে নিয়োগ করার সময় কি পদ্ধতি/ভিত্তি গ্রহণ করা হয়েছিল ;

(গ) স্প্রে ওয়ার্কারদের বছরে কতদিন কাজ দেওয়া হয় এবং তাদের দৈনিক মজুরি কত ; এবং

(ঘ) উক্ত কাজের দিন কমিয়ে নূতন স্প্রে ওয়ার্কার নিয়োগের কোনও উদ্যোগ সরকার নিয়েছেন কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অতীতে হয়েছিল

(খ) (১) চারজন

(২) ১৯৮৭ সালের আগে ন্যূনতম যোগ্যতা সম্পন্ন ঐ জাতীয় কর্মীদের নিয়োগকেন্দ্র প্রেরিত প্রার্থীদের সঙ্গে পরীক্ষা দেবার সুযোগ দেওয়া হত। ১৯৮৭ সালের পর আর তা হয় না ; তবে পুরাতন কয়েক জন সেই সময়ের থেকে শিক্ষণ শুরু করে, ১৯৮৯-৯০ সালে পুরোপুরি নিয়োগ পায়।

(গ) বছরে পাঁচ থেকে ছয় মাস এবং দৈনিক মজুরি ২৫ টাকা ৮১ পয়সা।

(ঘ) না।

**ঘূর্ণিঝড়ে ক্ষতিগ্রস্ত মৎস্যজীবীদের আর্থিক সাহায্য**

*৬০০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬১।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২১-১১-১৯৮৮ তারিখের ঘূর্ণিঝড়ে মৎস্যজীবীরা সমুদ্রে মাছ ধরতে গিয়ে তাঁদের জাল-নৌকা, নঙ্গর, কাছি এবং অন্যান্য জিনিসপত্র সমস্ত নষ্ট হয়ে গেছে ও বহু মৎস্যজীবী মারা গেছেন ;

(খ) 'ক' প্রশ্নের 'হ্যাঁ' হলে, তাঁদের ও মৃতব্যক্তির পরিবারবর্গকে আর্থিক সাহায্য দেবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(গ) থাকলে উক্ত ক্ষতিগ্রস্ত মৎস্যজীবীদের ও মৃতব্যক্তিদের পরিবারবর্গকে কবে থেকে কত পরিমাণ অর্থ দেওয়া হবে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইহা সত্য যে কিছু সংখ্যক মৎস্যজীবী নিখোঁজ হয়েছেন এবং তাদের নৌকা ও মাছ ধরার সরঞ্জাম ক্ষতিগ্রস্ত হয়েছে।

(খ) এই ধরনের প্রাকৃতিক দুর্যোগে যে সমস্ত মৎস্যজীবী সমুদ্রে বা নদীতে মাছ ধরার সময়ে মারা যান তাদের পরিবারকে সাহায্যের জন্য একটি "দুর্ঘটনা বিমা" পরিকল্পনা বর্তমানে চালু আছে (Group personal Accident Insurance Scheme)।

(গ) নিখোঁজ মৎস্যজীবী যদি মৃত বলে প্রমাণিত হন সেক্ষেত্রে তাঁর পরিবারবর্গকে বিমা প্রকল্পের আওতায় ১৫,০০০ (পনের হাজার) টাকা সাহায্য দেওয়া হবে।

**মুর্শিদাবাদ জেলার বি বি এল আর নামক রাস্তাটির প্রশস্ত ও সংস্কারের পরিকল্পনা**

*৬০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪৩।) **শ্রী হাবিবুর রহমান ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বি বি এল আর নামক রাস্তাটি (১) প্রশস্ত ও (২) সংস্কার করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাত উক্ত পরিকল্পনাটির কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) + (২) রাস্তাটির ২০ কি.মি. পরিমিত পরিসরের জন্য উক্ত পরিকল্পনা আছে।

(খ) স্টেট প্ল্যানিং বোর্ডের ছাড়পত্র এবং ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির অনুমোদন পেলে কাজটি শুরু হবে। এ জন্য সঠিক তারিখ এখনই বলা সম্ভব নয়।

**বহরমপুর রেওলয়ে স্টেশনের নিকট ফ্লাই-ওভার নির্মাণ**

*৬০৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৬।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি, ইহা কি সত্য যে, যানবাহন চলাচলের সুবিধার্থে বহরমপুর রেলওয়ে স্টেশনের নিকট একটি ফ্লাই-ওভার নির্মাণের সিদ্ধান্ত রাজ্য সরকার গ্রহণ করেছেন?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্য সরকার কর্তৃক নয়, কেন্দ্রীয় সরকার কর্তৃক উড়ালপুল নির্মাণের সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে।

**সোনাপুর চৌমাথা হইতে চিলাপাতা পর্যন্ত রাস্তার সেতুগুলির সংস্কার**

*৬০৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩২।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায় ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার সোনাপুর চৌমাথা হইতে চিলাপাতা পর্যন্ত ৩১নং জাতীয় সড়কের সমস্ত কাঠের সেতু যান চলাচলের অযোগ্য হইয়া পড়িয়াছে ;

(খ) সত্য হইলে, চলতি আর্থিক বৎসরেই উক্ত সেতু সমূহের সংস্কারকার্য বা পাকা করার কাজ শুরু হইবে কিনা?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## কাঁঠালবেড়িয়া চুনাখালি পাকা রাস্তা নির্মাণ

*৬০৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৫৬।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গ্রামীণ সড়ক নির্মাণ প্রকল্পে কাঁঠালবেড়িয়া থেকে চুনাখালি পর্যন্ত একটি পাকা রাস্তার নির্মাণ কাজ শুরু হইয়াছে ;

(খ) ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে উক্ত কাজের জন্য কোনও অর্থ বরাদ্দ ছিল কিনা;

(গ) থাকলে, বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

(ঘ) উক্ত রাস্তার কত অংশের নির্মাণ কাজ বাকি রহিয়াছে ; এবং

(ঙ) উক্ত নির্মাণ কাজ কবে নাগাত সম্পন্ন হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

(গ) ৬,০০,০০০ টাকা।

(ঘ) ৫০ শতাংশ কাজ বাকি আছে।

(ঙ) প্রয়োজনীয় আর্থিক বরাদ্দ পাওয়া গেলে ৩ বছরে কাজটি শেষ হবে বলে আশা করা যায়।

## অর্ধসমাপ্ত রামপুরহাট ব্রিজের কাজ

*৬০৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৫৮।) **শ্রী নর্মদা রায় ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পশ্চিম দিনাজপুর জেলার কুশমুণ্ডি থানায় টাঙ্গান নদীর উপরে অর্ধসমাপ্ত রামপুরঘাট ব্রিজের কাজ কবে নাগাত পুনরায় শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

টেণ্ডার ডাকা হয়েছে ; ঠিকাদার নির্বাচন চূড়ান্ত হলে ওয়ার্ক অর্ডার দেওয়া হবে। তার পরেই কাজ শুরু হবে।

## খড়্গাপুর ২নং ব্লকে বম্বে রোড হইতে মাদপুর রেলওয়ে স্টেশন পর্যন্ত রাস্তাটির সংস্কার

*৬০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৯১০।) **শ্রী নামজুল হক ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, খড়্গাপুর ২নং ব্লকের অন্তর্গত পপর পাড়া ১নং গ্রাম পঞ্চায়েত এলাকায় বম্বে রোড (এন এইচ ৬) হইতে মাদপুর রেলওয়ে স্টেশন পর্যন্ত রাস্তাটি সংস্কারের জন্য পরিকল্পনা গৃহীত হইয়াছে এবং

(খ) সত্য হইলে, (১) মার্চ, ১৯৯০ পর্যন্ত উক্ত সংস্কার কার্য কতদূর অগ্রসর হইয়াছে, ও (২) উক্ত কার্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) (১) ২.৩১ কিমি. দীর্ঘ পথের ১ কিমি. পাকা হয়েছে এবং অবশিষ্ট অংশে ঝামা মাড়াইয়ের কাজ হয়েছে।

(২) অনুমোদিত প্রাক্কলনের মূল্য ১৩ লক্ষ ৬২ হাজার টাকা।

**তফসিলি জাতি, উপজাতি ও প্রতিবন্ধীদের লাইসেন্স সরবরাহে অগ্রাধিকার**

*৬১০। (অনুমোদিত প্রশ্ন নং *২২৮।) **শ্রী সুভাষ নস্কর ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, তফসিলি জাতি, উপজাতি এবং প্রতিবন্ধীদের জন্য এম আর কেরোসিন ও কয়লার লাইসেন্স দেওয়ার ক্ষেত্রে বিশেষ অগ্রাধিকার আছে কি; এবং

(খ) সত্য হলে, কিভাবে অগ্রাধিকার দেওয়া হয়ে থাকে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এম. আর. ডিলারদের ক্ষেত্রে এইরূপ অগ্রাধিকারের ব্যবস্থা আছে। কেরোসিন তেলের খুচরো বিক্রেতাদের লাইসেন্স প্রদানের ক্ষেত্রে এইরূপ কোনও অগ্রাধিকার দেওয়া হয় না।

(খ) এম. আর. ডিলার নিয়োগের ক্ষেত্রে তফসিলি জাতি ও উপজাতিদের জন্য সংরক্ষিত নির্বাচন ক্ষেত্রে অন্যান্য পূর্বশর্তগুলি পালিত হবে, তফসিলি জাতি ও উপজাতিদের অগ্রাধিকার দেওয়া হয়। কেন্দ্রীয় সরকার পরিচালিত তেল কোম্পানিগুলি কেরোসিন তেলের এজেন্ট নিয়োগের ক্ষেত্রে তফসিলি জাতি, উপজাতি এবং প্রতিবন্ধীদের ক্ষেত্রে নিয়মানুযায়ী অগ্রাধিকার দিয়ে থাকে এবং এই নিয়োগের পর রাজ্য সরকার তেল কোম্পানি কর্তৃক নিযুক্ত এজেন্টদের লাইসেন্স প্রদান করেন।

**ডায়মণ্ডহারবার মহকুমায় প্রাথমিক ও গ্রামীণ হাসপাতালে শয্যা সংখ্যা**

*৬১১। (অনুমোদিত প্রশ্ন নং *৯২৬।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ১৯৭৭ সালে মার্চ পর্যন্ত ডায়মণ্ডহারবার মহকুমায় বিভিন্ন পি এইচ সি ও রুর‍্যাল হসপিটাল-এ মোট শয্যা সংখ্যা কত ছিল ; এবং

(খ) ১৯৮৯ মার্চ পর্যন্ত ডায়মণ্ডহারবার মহকুমায় পি এইচ সি ও রুর‍্যাল হসপিটালে মোট শয্যা সংখ্যা কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত সময়ে মঞ্জুরীকৃত শয্যা সংখ্যা ছিল ৩৬১টি।

(খ) উক্ত সময়ে মঞ্জুরীকৃত শয্যা সংখ্যা ছিল ৪২৩টি।

**কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার পরিকল্পনা**

*৬১২। (অনুমোদিত প্রশ্ন নং *৫১২।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) গোঘাটের কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত পরিকল্পনাটি কতদিনে বাস্তবায়িত হবে বলে আশা করা যায়।

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে ধান/চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা**

*৬১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫৬।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, বিগত তিন বৎসর যাবৎ এই রাজ্যে ধান/চাল সংগ্রহের সরকারি যে লক্ষ্যমাত্রা ধার্য হয়েছিল তা পূরণ হয়নি ; এবং

(খ) সত্য হলে,

(১) উল্লিখিত সময়ে সংগ্রহের লক্ষ্যমাত্রা কত ধার্য হয়েছিল ও প্রকৃত সংগ্রহের পরিমাণ কত ছিল ; এবং

(২) লক্ষ্যমাত্রা অপেক্ষা প্রকৃত সংগ্রহের পরিমাণ হ্রাস পাওয়ার কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিগত তিন বৎসরের ধার্য লক্ষ্যমাত্রা ও সংগ্রহের পরিমাণ হইল নিম্নরূপ ঃ (মেট্রিক টনের হিসাবে)

| সাল | ধার্য লক্ষ্যমাত্রা | | মেট্রিক টন | মোট সংগ্রহ | | মেট্রিক টন |
|---|---|---|---|---|---|---|
| | চালকল হইতে | ডি. পি. এজেন্ট হইতে | মোট | চালকল হইতে | ডি. পি. এজেন্ট হইতে | মোট |
| ১৯৮৭-৮৮ | ৭৫,০০০ | ২৫,০০০ | ১,০০,০০০ | ৬৩,৯১৬ | — | ৬৩,৯১৬ |
| ১৯৮৮-৮৯ | ১,৪০,০০০ | ১০,০০০ | ১,৫০,০০০ | ৯১,০০০ | — | ৯১,০০০ |
| ১৯৮৯-৯০ | ২,০০,০০০ | ১০,০০০ | ২,১০,০০০ | ৭৮,৭১৫ | — | ৭৮,০০০ |
| | | | (২৪।৪।৯০) পর্যান্ত) | | | |

(২) বহু সংখ্যক চালকল মাননীয় হাইকোর্টের অন্তবর্তী আদেশ অনুযায়ী ধার্য লেভী প্রদাণ করেনি।

**নিত্য প্রয়োজনীয় দ্রব্য ন্যায্য মূল্যে সরবরাহ**

*৬১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৭।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ** ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র ন্যায্য মূল্যে সরবরাহের ব্যাপারে রাজ্য সরকার কি কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন ; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তবে কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) নিত্য ব্যবহার্য কয়েকটি দ্রব্য বর্তমানে গণবণ্টন ব্যবস্থার মাধ্যমে রাজ্য সরকার ন্যায্য মূল্যে সরবরাহ করেন। এই ব্যবস্থার মাধ্যমে আরও কয়েকটি নিত্যব্যবহার্য দ্রব্য সরবরাহ করা যায় কিনা সেই বিষয়ে সরকার বিবেচনা করছেন।

**বেহালা ও টালিগঞ্জ এলাকায় ভেজাল রেপসিড তেলের বিষক্রিয়ায় অসুস্থ মানুষদের ক্ষতিপূরণ**

*৬১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭২।) **শ্রী সুব্রত মুখার্জি** ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বেহালা ও টালিগঞ্জ এলাকায় ভেজাল রেপসিড তেলের বিষক্রিয়ায় অসুস্থ মানুষদের পুনর্বাসন ও অন্যান্য সাহায্য দেবার জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রশ্নে উল্লিখিত অসুস্থ মানুষদের পুনর্বাসন ও অন্যান্য সাহায্য দেবার জন্য পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্য ও পরিবার খাদ্য দপ্তর পরিকল্পনা গ্রহণ করেছেন এবং ত্রাণ ও কল্যাণ দপ্তরের সহযেগিতায় ঐ কার্যক্রম রূপায়ণ করছেন।

**মুর্শিদাবাদ ও ৩৪ নং জাতীয় সড়কের উপর নির্মিত বাম্প**

*৬১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬০।) **শ্রী আতাহার রহমান** ঃ পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বহরমপুর হইতে কলিকাতা পর্যন্ত ৩৪ নং জাতীয় সড়কের উপর মুর্শিদাবাদে কতগুলি বাম্প আছে ;

(খ) উক্ত বাম্পগুলির গড় উচ্চতা কত ; এবং

(গ) উক্ত এলাকায় আরও বাম্পার নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ঐ জাতীয় সড়কের উপর মুর্শিদাবাদ জেলায় ৩৩টি বাম্প আছে।

(খ) ৪" থেকে ৫"।

(গ) না।

**সত্যবালা আই ডি হাসপাতালটির সংস্কার**

*৬১৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০৫৩।) **শ্রী অশোক ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) সত্যবালা আই ডি হাসপাতালটি সংস্কারের কাজ কবে নাগাত শেষ হবে ;

(খ) মোট কত টাকা উক্ত সংস্কারের জন্য ধার্য করা হয়েছে ; এবং

(গ) উক্ত হাসপাতালের শয্যা, ডাক্তার নার্স ও কর্মচারীর সংখ্যা কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) নবম অর্থ কমিশনারের সুপারিশ অনুযায়ী স্বাস্থ্য দপ্তরের জন্য বরাদ্দ অর্থ থেকে সত্যবালা দেবী আই. ডি. হাসপাতালের বিভিন্ন বিল্ডিং-এর বিশেষ মেরামত ও অন্যান্য নির্মাণ কাজের জন্য সম্প্রতি ৪,৬৫,০৪৮ টাকা মঞ্জুর করা হয়েছে। ঐ কাজ কবে নাগাদ শেষ হবে তা এখনি বলা সম্ভব নয়।

(গ) উক্ত হাসপাতালে অনুমোদিত শয্যা, ডাক্তার, নার্স ও কর্মচারিদের সংখ্যা নিম্নরূপ ঃ

শয্যা —৫২

ডাক্তার— ৩ (সুপারিনটেনডেন্ট সহ)

নার্স— ১০

অন্যান্য কর্মচারী—৫১

**ভূমিহীন ক্ষেত-মজুরদের খাদ্যশস্য সরবরাহের পরিকল্পনা**

*৬১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৮।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ভূমিহীন ক্ষেত-মজুরদের ভরতুকি দিয়ে চাল (খাদ্যশস্য) সরবরাহের দাবি সম্পর্কে সরকার অবহিত আছেন কি না ;

(খ) থাকিলে, উক্ত দাবি বিবেচনা/পূরণ সম্পর্কে সরকার কি কোনও ব্যবস্থা/পদক্ষেপ গ্রহণ করেছেন ; এবং

(গ) করে থাকলে, তা কিভাবে পূরণ করা হবে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

(গ) ১৯৮৯-৯০ সালের শুখা মরশুমে রাজ্য সরকার ১,৩০,৪৪,০২৬ সংখ্যক কৃষি মজুরদের চার সপ্তাহের জন্য ভর্তুকি দিয়ে সুলভ হারে (প্রতি কিলোগ্রাম ২ টাকা ২০ পয়সা হারে) রেশন দোকান মারফৎ বিতরণ করেছিলেন। ১৯৯০-৯১ সালের সুখা মরশুমেও এই প্রকল্প চালু থাকবে।

**নার্স ট্রেনিং-এর নিয়োগ পদ্ধতি**

*৬১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১০৫।) **শ্রী অসিতকুমার মাল ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে নার্স ট্রেনিং-এর নিয়োগ পদ্ধতি কিরূপ ;

(খ) ১৯৮৯ সালে কতজনকে উক্ত ট্রেনিং-এর জন্য নিয়োগ করা হয়েছে ; এবং

(গ) তন্মধ্যে বীরভূম জেলা থেকে কতজন ঐ সুযোগ পেয়েছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে নার্সদের দুটি ট্রেনিং-এর ব্যবস্থা আছে, একটি ৩ বৎসরের জন্য ডি. এন. এম., ট্রেনিং এবং অপরটি দেড় বৎসরের এ. এন. এম. (আর) ট্রেনিং।
ডি. এন. এম., ট্রেনিং-এ নিয়োগ পদ্ধতি ঃ
বর্তমানে পশ্চিমবঙ্গ রাজ্য পরিসেবিকা শিক্ষা (ছাত্রীভর্তি) বিধি ১৯৭১ অনুযায়ী জি. এন. এম. কোর্সে উচ্চমাধ্যমিক (১০ + ২) অথবা উচ্চমাধ্যমিক (১১ শ্রেণী) অথবা সমতুল পরীক্ষায় প্রাপ্ত নম্বর-এর ভিত্তিতে পশ্চিমবঙ্গে নিরবিচ্ছিন্নভাবে ৫ বৎসর বসবাসকারী ভারতীয় নাগরিক মহিলা প্রার্থীদের মধ্য থেকে নির্বাচিত করা হয়। প্রার্থীদের বয়স ১৮ থেকে ২৭ বৎসরের মধ্যে এবং তাদের কুমারী, বিধবা বা বিবাহবিচ্ছিন্ন হতে হবে।

এ. এন. এম. (আর) বা বহুমুখি স্বাস্থ্যকর্মী নিয়োগ পদ্ধতি ঃ

এ. এন. এম. ট্রেনিং-এর জন্য মাধ্যমিক (১০ম) বা সমতুল পরীক্ষায় প্রাপ্ত নম্বরের ভিত্তিতে পশ্চিমবঙ্গের নিরবচ্ছিন্নভাবে ৫ বৎসর বসবাসকারী ভারতীয় নাগরিক মহিলা বা প্রার্থীদের মধ্যে থেকে নির্বাচিত করা হয়। প্রার্থীদের বয়স ১৬ বৎসর থেকে ৩৫ বৎসরের মধ্যে হতে হবে এবং তাদের কুমারী, বিধবা বা বিবাহবিচ্ছিন্না হতে হবে। প্রার্থীদের ব্লক ভিত্তিতে নিয়োগ করা হয় এবং সংশ্লিষ্ট ব্লকের বাসিন্দা হতে হয়।

(খ) ডি. এন. এম. ট্রেনিং-এ ১৯৮৯ সালে মোট ৪৩৬ জন ছাত্রী নিয়োগ করা হয়।
এ. এন. এম. (আর) বা বহুমুখি মহিলা স্বাস্থ্যকর্মীর ট্রেনিং-এ মোট ১০১৭ জনকে নিয়োগ করা হয়েছে।

(গ) জি. এন. এম. ট্রেনিং-এ ১৯৮৯ সালে বীরভূম জেলা থেকে ১৯ জনকে নিয়োগ করা হয়েছে।

এ. এন. এম. (আর) বা বহুমুখি মহিলা স্বাস্থ্যকর্মীর ট্রেনিং-এ মোট ৩৫ জনকে বীরভূম জেলা থেকে নিয়োগ করা হয়েছে।

**জলপাইগুড়ি জেলায় কাজলী সেতুটির সংস্কার**

*৬২০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৩।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার ফালাকাটা থানার অন্তর্গত জটেশ্বর বাজারের অদূরে ৩১নং জাতীয় সড়কে কাজলী (KAJALI) সেতুটি যান চলাচলের অযোগ্য হয়ে পড়েছে ; এবং

(খ) সত্য হলে ১৯৯০-৯১ আর্থিক বৎসরে উক্ত সেতুটির সংস্কারকার্য আরম্ভ হবার সম্ভাবনা আছে কি না?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**ফ্রেজারগঞ্জ ফিসিং হারবার-এর কাজ**

*৬২১। (অনুমোদিত প্রশ্ন নং *২১০২।) **শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার অন্তর্গত নামখানা থানা এলাকায় ফ্রেজারগঞ্জ ফিসিং হারবার-এর কাজ কতদূরে অগ্রসর হয়েছে ;

(খ) হারবারের জন্য জমি অধিগ্রহণ-এর কাজটি সম্পূর্ণ হয়েছে কি ;

(গ) হয়ে থাকলে, হারবারের কাজ কবে শুরু হবে ; এবং

(ঘ) না হয়ে থাকলে, বিলম্বের কারণ কি?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার অন্তর্গত নামখানা এলাকার মৎস্য বিভাগের অধিকৃত জমিতে ফ্রেজারগঞ্জ মৎস্য বন্দরের প্রাথমিক কাজ শুরু হয়েছে। সেখানে শ্রমিকদের অস্থায়ী ঘর নির্মাণ, মালপত্র মজুত রাখার ঘর নির্মাণ ও বন্দর নির্মাণের জন্য প্রয়োজনীয় উপাদান সংগ্রহের কাজ চলিতেছে।

(খ) এখনও পর্যন্ত জমি অধিগ্রহণের কাজ সম্পূর্ণ হয় নাই।

(গ) বন্দর নির্মাণের প্রাথমিক পর্যায়ের কাজ শুরু হয়েছে।

(ঘ) প্রস্তাবিত মৎস্য বন্দরের জন্য জমি অধিগ্রহণের কাজে কোনও অস্বাভাবিক বিলম্ব হয় নাই। শীঘ্রই এই কাজ সম্পন্ন হবে বলে আশা করা হচ্ছে।

**মুর্শিদাবাদ জেলার গাড়িঘাটে ভাগীরথী নদীর উপর ব্রিজ নির্মাণ**

*৬২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪৫।) **শ্রী হাবিবুর রহমান :** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার জঙ্গিপুর পৌরসভার অন্তর্গত গাড়িঘাটে ভাগীরথী নদীর উপর ব্রিজ নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা : এবং

(খ) থাকলে, উক্ত নির্মাণের কাজ কবে নাগাত শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) জঙ্গীপুরে ভাগীরথী নদীর উপর একটি সেতু নির্মাণের সম্ভাব্যতা সরকার খতিয়ে দেখেছেন।

**কামারপুকুর বদনগঞ্জ রাস্তাটির সংস্কারের পরিকল্পনা**

*৬২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৫।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গোঘাটের "কামারপুকুর বদনগঞ্জ" রাস্তাটি সম্পূর্ণ পাকা রাস্তায় রূপান্তরিত করবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নগাত উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ও (খ) মার্কেট লিঙ্ক রোড হিসাবে কৃষি দপ্তরের আর্থিক আনুকূল্যে উল্লেখিত সড়কটি নির্মিত হয়েছিল ; ঐ বিভাগ থেকে নতুন প্রস্তাব ও আর্থিক বরাদ্দ পাওয়া গেলে রাস্তাটি পাকা করা যেতে পারে।

**স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তার নিয়োগ**

*৬২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১০৮।) **শ্রী অসিতকুমার মাল :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত বৎসরে কতজন ডাক্তারকে বিভিন্ন প্রাথমিক এবং উপস্বাস্থ্য কেন্দ্রে পাঠানো হয়েছিল ; এবং

(খ) তন্মধ্যে কতজন যোগদান করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) গত ১৯৮৮-৮৯ সালে ১৫৯৩ জন ডাক্তারকে (পাবলিক সার্ভিস কমিশন কর্তৃক নির্বাচিত তালিকা থেকে) বিভিন্ন প্রাথমিক এবং উপস্বাস্থ্য কেন্দ্রে নিয়োগ পত্র দেওয়া হয়েছিল।

(খ) তারমধ্যে ৭৭৩ জন কাজে যোগদান করেন।

[2-00 — 2-10 P.M.]

**Adjournment Motion**

**Mr. Speaker** : Today I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy on the Subject of alleged death of a trainee policeman at Barackpore.

No date or time is mentioned in the notice and so it cannot be considered as a specific matter of recent occurance.

Therefore, I do not accept the notice.

**Calling Attention to Matters of Urgent Public Importance :**

**Mr. Speaker** : I have received two notices of Calling Attention, namely.

| | |
|---|---|
| 1. Alleged death of one trainee police man in Barackpur Police Line on 10. 5. 90 | : Dr. Manas Bhunia, and Dr. Sudipto Ray |
| 2. Alleged fire in the pandal of Ramkrishna Mission at Azad Hind Bagh on 10. 5. 90 | : Shri Saugata Roy |

I have selected the notice of Shri Saugata Roy on the subject of alleged fire in the pandal of Ramakrishna Mission at Azad Hind Bagh on 10-5-90.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla** : Sir, the statement will be made on 15-5-90.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker** : Now, the Minister-in-charge of Health and Family Welfare Department will make a statement on the subject of reported stalemate in the Ramakrishna Mission Seva Pratisthan Hospital.

(Attention Called by Dr. Manas Bhunia on the 2nd May, 1990)

**Sri Prasanta Kumar Sur** : Mr. Speaker, in reply to the calling Attention Notice from Dr. Manas Bhunia I beg to state that it was reported in the news papers that the Special Attendants as well as a number of staff of the Ramkrishna Mission Seva Pratishthan had gone

on continuous strike from the 27th April 1990. The Hospital is a private one and the Government in the Department of Health & Family Welfare have no direct involvement in the management and/or functioning of the hospital.

On the 27th April 1990, the Ramkrishna Mission Seva Pratishthan had addressed a letter to the Chief Minister informing him of the situation prevailing in the hospital which was forwarded to me to look into the matter. On the 30th the Ramkrishna Mission Seva Pratishthan Casual and Special Attendants' Union approached me with a request to intervene into the matter. On the same day the Secretary of the Ramkrishna Mission Seva Pratishthan also addressed a letter informing me of the situation as a result of the above staff striking there.

On the 4th instant I took a meeting to settle the matter and restore normal condition in the hospital. Representatives of both the Union and the Management of the hospital attended the meeting. It was alleged by the Union that two of their members had been assaulted by the members of the Management on the 20th ultimo night which the Management denied. The representatives of the management, however, made certain allegation against some of the Special Attendants mainly for their dereliction of duty. According to them the strike called by the Union was hasty and the staff who had been suspended should tender written apology so that they could be reinstated in service. The Union, however, did not agree to this. As both the Management and the Union did stick to their stand no settlement could be arrived at.

The matter was then taken up by the Labour Dept. of this Government for negotiation. A meeting was taken by the Assistant Labour Commissioner on the 8th instant to sort out the issue where the Management of the hospital and also the representatives of the Union were present. I understand a settlement was arrived at the meeting and the hospital has already started functioning.

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Health and Family Welfare Department to make a statement on the subject of reported outbreak of Gastroenteritis in the State.

(Attention called by Shri Subhas Goswami and Dr. Sudipto Roy on the 4th May, 1990)

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Prasanta Kumar Sur :** Mr. Speaker, Sir,

Since the later part of March 1990, reports of incidents of Gastroenteritis in some parts of this State have been received by this Deptt. With the onset of summer, incidents of Gastro-enteritis including Diarrhoeal diseases start being reported every year in different parts of the State.

Sometimes local outbreaks occur with the progress of summer and during rainy season. The said diseases being water-borne are mainly caused by intake/use of unsafe water and existence of unhygienic environment as a result of scarcity of water in summer and its contamination in rains.

Inspite of the District Health authorities and Calcutta Metropolitan Urban Health Organisation having initiated the advance disinfection campaign at the instance of this Deptt., some incident have already taken place this year like previous years. The incidents of this year are as follows :

| District/Urban | No of attacks | No of deaths | Remarks |
|---|---|---|---|
| 1. Nadia | 68 | 2 | Contained |
| 2. Murshidabad | 20 | 1 | Contained |
| 3. Burdwan | 834 | 49 | Under Control |
| 4. Calcutta | 24 | 6 | Under Control. |

Information of incidents has just been received from Birbhum Dist. detailed report has been asked for.

Necessary containment measures have already been taken against each of these episodes and instructions to the district/Other Health authorities have already been explained and circulated in the early April, '90. The actions that have been/are being launched for containing the incidents are summarised below :

i) Detection of other cases through home-visit by the field workers and supervisors.

ii) Treatment of cases at home, and of serious cases in hospitals.

iii) Popularisation of Home-Made Fluids and O. R. S. for treatment of such cases.

iv) Disinfection of drinking water sources by Bleaching powder.

v) Disinfection of domestic collections of drinking water by Halazene Tab.

vi) Health Education on to the people regarding proper reporting, use of drinking water, use of O. R. S. and Halazene Tabs. and maintenance of personal Hygiene and environmental sanitation.

In additions to the Health Manpower necessary i.e. M. O. Supervisors and workers deployed from the respective Dist. level, the officers from the state Health Dte. and from the S. T. M., Calcutta as well as other teaching Institutions visited the affected areas for undertaking Epidemiological Investigation and formulating special measures as well as monitoring and supervising the situation for effectively combating the outbreaks.

[2-10 — 2-20 P.M.]

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Food and Supplies Department will make a statement on the subject of alleged shortage of kerosene oil and food-grains resulting in inconvenience in public distribution system.

(Attention called by Dr. Manas Bhunia on the 8th May, 1990).

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৮মে, ১৯৯০ তারিখে বিধানসভার মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া কেরোসিন তেল ও খাদ্য শস্যের তথাকথিত দুষ্প্রাপ্যতা এবং সেই কারণে গণবণ্টন ব্যবস্থায় অসুবিধা সৃষ্টির বিষয়ে যে দৃষ্টি আকর্ষণী নোটিশ দিয়েছেন তার জবাবে আমি নিচের বিবৃতিটি পেশ করছি।

এই রাজ্যের জন্য কেরোসিন তেলের মাসিক যে ন্যূনতম পরিমাণ প্রয়োজন অর্থাৎ ৯৭,৩০০ মেট্রিক টন, তা কখনোই এই রাজ্য পায় না। গত তিনমাসে অর্থাৎ ফেব্রুয়ারি, মার্চ ও এপ্রিলে এই রাজ্য কেন্দ্র থেকে বরাদ্দ পেয়েছে যথাক্রমে ৬৩,৩২০ মেট্রিক টন, ৬০,৪১২ মেট্রিক টন এবং ৬০,৪১২ মেট্রিক টন। এভাবে প্রয়োজনের তুলনায় মাসিক সরবরাহ প্রায় শতকরা চল্লিশ ভাগ কম থাকায় কেরোসিন তেলের দুষ্প্রাপ্যতা থেকেই যাচ্ছে। তথাপি যে পরিমাণ কেরোসিন তেল পাওয়া যায় তার বণ্টনের জন্য সুষ্ঠু ব্যবস্থা গ্রহণ করায় এবং গ্রাম ও শহরের সকল মানুষ কেরোসিন তেলের উপর বিভিন্ন কারণে নির্ভর না করায় কেন্দ্রীয় সরকার কর্তৃক সরবরাহ করা এই অপ্রতুল কেরোসিন তেল দিয়েই অবস্থা মোটামুটি সামলানো যাচ্ছে।

এপ্রিল ও মে মাসে এ রাজ্যের জেলাগুলিকে বরাদ্দকৃত কেরোসিন তেলের কিলোলিটারে পরিমাণ নিম্নরূপ ঃ—

| জেলা | এপ্রিল | মে |
|---|---|---|
| ১। দার্জিলিং | ২১৩০ | ২১৩০ |
| ২। জলপাইগুড়ি | ২৩৭০ | ২৩৭০ |
| ৩। মালদহ | ১৯২০ | ১৯২০ |
| ৪। কোচবিহার | ১৭২০ | ১৭২০ |
| ৫। পশ্চিম দিনাজপুর | ২৩৮০ | ২৩৮০ |
| ৬। বর্ধমান | ৫৯৯০ | ৫৯৯০ |
| ৭। বীরভূম | ২১৭০ | ২১০০ |

| | | |
|---|---|---|
| ৮। পুরুলিয়া | ২১৬০ | ২১৫০ |
| ৯। বাঁকুড়া | ২৩৫০ | ২৩২০ |
| ১০। মেদিনীপুর | ৬৯৪০ | ৬৯৪০ |
| ১১। হাওড়া | ৫৪২০ | ৫৩৮০ |
| ১২। হুগলি | ৪৭৯০ | ৪৭৭০ |
| ১৩। ২৪ পরগনা (উত্তর) | ৮১০০ | ৮১০০ |
| ১৪। ২৪ পরগনা (দক্ষিণ) | ৬২৭০ | ৬২৭০ |
| ১৫। নদীয়া | ৩১৭০ | ৩১১০ |
| ১৬। মুর্শিদাবাদ | ৩৭১০ | ৩৭১০ |
| ১৭। কলকাতা | ১৪,৫৪০ | ১৪,৫৪০ |

এই মুহূর্তে জেলাগুলি থেকে যে তথ্য পাওয়া গেছে তা থেকে জানা যায় যে সর্বত্রই আরও বেশি কেরোসিনের দাবি থাকলেও ক্রেতারা মোটামোটি বণ্টন ব্যবস্থার মাধ্যমে প্রাপ্ত কেরোসিন তেল পেয়ে সন্তুষ্ট। কোথাও দীর্ঘ লাইন হচ্ছে না এবং তেল বণ্টন নিয়ে কোনও অভিযোগ নেই।

কলকাতা পৌর এলাকায় এতদিন কেরোসিন তেল বণ্টনের ক্ষেত্রে কোনও রূপ কার্ড ব্যবস্থা চালু না থাকায় এই তেল নিয়ে চোরাবাজারির যথেষ্ট সুযোগ ছিল এবং এক শ্রেণীর অসাধু ব্যবসায়ী ও বহিরাগত সমাজবিরোধিদের অশুভ আঁতাতের ফলে তেল বণ্টনের অসুবিধা হয়েছে। তেলের জন্য দীর্ঘ লাইন হয়েছে এবং অনেকেই তাদের নূন্যতম প্রয়োজনীয় তেলটুকুও পাননি। কিন্তু গত ১৬ এপ্রিল, ১৯৯০ থেকে কলকাতা শহরে কেরোসিন তেলের জন্য পৃথক কার্ড চালু করার ফলে (এখনও পর্যন্ত জোড়াসাঁকো, জোড়াবাগান এবং ওয়াটগঞ্জ রেশনিং এলাকায় কার্ড চালু হয়েছে। অন্যত্রও শীঘ্রই এই প্রথা চালু করা হবে), এবং ১৫ মে থেকে সব দোকানেই ক্যাশমেমোর মাধ্যমে কেরোসিন তেল বিক্রি হওয়ার মর্মে ঘোষণার ফলে বেশ সুফল পাওয়া গেছে। বর্তমানে শহরে কেরোসিন তেলের লম্বা লাইন কমে গেছে এবং অনেক জায়গাতেই এই লাইন একেবারেই নেই। সমাজবিরোধী এবং চোরাকারবারিদের দৌরাত্মও নিয়ন্ত্রিত হয়েছে। খাদ্য ও সরবরাহ বিভাগ এবং পুলিশের এনফোর্সমেন্ট বিভাগের অফিসার ও কর্মীগণ এ-বিষয়ে কড়া নজর রাখছেন।

সুতরাং বলা যায়, কেন্দ্র থেকে কেরোসিন তেল সরবরাহের ক্ষেত্রে এই রাজ্যে এখনও ঘাটতি থেকে গেলেও এই মুহূর্তে কলকাতা বা মফঃস্বল এলাকার কোথাও বড় রকমের কোনও দুষ্প্রাপ্যতা নেই। এবং এই কারণে জনসাধারণকেও বিশেষ অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে না।

এই রাজ্যের সংশোধিত রেশন এলাকাগুলি (Modified Rationing Areas) থেকে পাওয়া তথ্যের ভিত্তিতে দেখা যায়, প্রায় সর্বত্রই রেশন দোকানের মাধ্যমে নিয়মিত চাল ও গম বণ্টন করা হচ্ছে এবং এই মুহূর্তে চাল-গমের বিভিন্ন জায়গায় যে মজুত আছে তাতে রেশন ব্যবস্থা চালিয়ে নেওয়া যাবে। তবে রেল রেক না আসার ফলে কোচবিহার জেলায় চালের ঘাটতি ও উত্তর চব্বিশ পরগনা জেলায় কিছু গমের ঘাটতি দেখা দিয়েছে। ভারতীয়

খাদ্য নিগম জানিয়েছেন যে রেল রেক শীঘ্রই এসে পৌঁছচ্ছে এবং এই দুই জেলার আংশিক দুষ্প্রাপ্যতার অবসান হবে।

জিঞ্জিরাপোলে এফ. সি. আই. গুদাম গত ৫ মার্চ, ১৯৯০ থেকে একশ্রেণীর শ্রমিকের কাজ না করার ফলে বন্ধ থাকায় গণবণ্টন ব্যবস্থায় সংলগ্ন এলাকাগুলিতে কিছু অসুবিধা দেখা দিয়েছে। একদিকে যেমন এই গুদাম খোলার জন্য নিরন্তর প্রয়াস চালানো হচ্ছে, অপরদিকে তেমনি অন্যান্য গুদাম থেকে চাল ও গম এনে দক্ষিণ চব্বিশ পরগনার বিভিন্ন অঞ্চলে, এমনকি দূরদূরান্ত এলাকাতেও মোটামুটি চাল-গম পৌঁছনো সম্ভব হচ্ছে।

বিধিবদ্ধ রেশন এলাকার (Statutory Rationing Areas) মধ্যে কলকাতায় মোটামুটি সর্বত্রই রেশনের দোকানে চাল-গম মিলছে। তবে কাশীপুর গুদাম থেকে, জিঞ্জিরাপোল গুদাম বন্ধ থাকার দরুন, দক্ষিণ ও মধ্য কলকাতার বিস্তীর্ণ অঞ্চলে চাল-গম সরবরাহ করতে হচ্ছে বলে উত্তর কলকাতার পাঁচ শতাংশ দোকানে খাদ্য শস্যের অল্পবিস্তর টানাটানি পড়েছে। তবে এই অসুবিধা নিতান্ত সাময়িক। জিঞ্জিরাপোল গুদাম বন্ধ থাকায় বিকল্প ব্যবস্থা অনুসারে অন্যান্য গুদাম থেকে দক্ষিণ কলকাতার মোট ৮৬০টি রেশন দোকানে চাল-গম সরবরাহের ব্যবস্থা করা হলেও এই মুহূর্তে ঐ অঞ্চলের দশ থেকে পনের শতাংশ দোকানে রেশন ব্যবস্থা ক্ষতিগ্রস্ত হয়েছে। কিন্তু এটাও সামলে নেওয়ার চেষ্টা চলেছে। হাওড়া, হুগলি এবং আসানসোল-দুর্গাপুর বিধিবদ্ধ রেশনিং এলাকাগুলিতে অবস্থা স্বাভাবিক। হঠাৎ গত সপ্তাহে ব্যারাকপুরে এফ. সি. আই. গুদামে কাজ ব্যাহত হওয়ায় ঐ অঞ্চলে আচমকা চাল-গম সরবরাহে কিছু অসুবিধার সৃষ্টি হয়। কিন্তু এখন আবার কল্যাণী থেকে সরবরাহের ব্যবস্থা হওয়ায় অবস্থার উন্নতি হয়েছে।

সুতরাং দেখা যাচ্ছে, কোথাও কোথাও এফ. সি. আই. গুদাম বন্ধ থাকার ফলে এবং কোথাও বা রেল রেক ঠিকমতো না আসার জন্য গণবণ্টন ব্যবস্থায় চাল-গম সরবরাহে সামান্য অসুবিধা হয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গের বিশাল গণবণ্টন ব্যবস্থার পরিপ্রেক্ষিতে এই বিপর্যয় অতিসামান্য এবং তা-ও মোটামুটি সামলে নেওয়া গেছে। এই কারণে জনসাধারণের মধ্যে অসুবিধা সৃষ্টির তেমন কোনো অবকাশ নেই। তাছাড়া, এখন খোলাবাজারে চালের দাম মোটামোটিভাবে কম থাকার ফলে রেশন দোকান থেকে চাল কেনার প্রবণতাটাও আনুপাতিকভাবে কম।

**Mr. Speaker :** Now, the Chief Minister and Minister-in-charge of Home (Police) Department will make a statement in reply to the Calling Attention Notice given by Shri Sumata Kumar Hira and others regarding reported communal agitataion in Calcutta on 7th May, 1990.

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Sumanta Kr. Hira, Shri Kripasindhu Saha, Shri Jayanta Kr. Biswas and Shri Kamakhya Ghosh on the issue of the Burrabazar Bundh which was observed on 7th May, 1990.

Shri Sankaracharya of Dwarka was arrested under orders of the Uttar Pradesh State Government, in a firm and commendable move, to prevent him, from indulging in communal propaganda and to stop the illegal action, of undertaking 'Shilanyas' at Ayodhya in U. P. The whole matter is in any event, subjudice at present.

In protest against this arrest, the Burtolla Merchants Association, gave a call for a Burrabazar Bundh, from 06-00 to 18-00 hrs. on 7. 5. 90. They also announced that they would organise a hunger strike and processions on this issue. The Bundh covered some areas of the police stations of Burrabazar, Jorasanka and Jorabagan of Calcutta Police.

This Bundh was supported by a section of the Cong-I and the VHP. A newly formed organisation styled as 'Shri Ram Janam Bhumi Punaruddhar Samity' also participated. These persons took active part in trying to draw support for the Bundh through participation in meetings, processions and a hunger strike. In all, three members of this house who took a leading part Shri Rajesh Khaitan, Shri Deoki Nandan Poddar and Shri Subrata Mukherjee all belonging to the Cong-I. the following Cong-I councillors of the CMC also took part, namely Shri Anil Sharma, Shri Om Prakash Poddar, Shri Mihir Saha, Shri Hridayanand Gupta and Shri Raj Kishore Gupta. The VHP was represented by Shri Jai Krishna Sadhani and Shri Purusattam Lemania in organising this Bundh.

On 7. 5. 90 Burrabazar Bundh was observed betwen 06-00 hrs. and 18-00 hrs. Most of the shops and establishments remained closed. One procession of 100 persons of Burtolla Merchants Association came to Kalakar Street in front of Satyanarayan Park from Jorasanko P. S. area. They burnt the effigies of Prime Minister, Shri V. P. Singh, the Home Minister, Shri Mufti Mohammad Syed and the Chief Minister of UP, Shri Mulayam Singh Yadav.

A hunger strike was also resorted to in front of the Ram Mandir on C. R. Avenue by the Paschim Banga Nagarik Brinda consisting of 10 persons. A road blockade was organised at the crossing of Amherst Street and Vivekananda Road, between 11-10 hrs. and 11-20 hrs.

On this day, a Bundh was also observed at Orphangunge Market, Kidderpore at the instance of the BJP, who took a very active part.

The Calcutta Police made elaborate arrangements, in the police station areas of Burrabazar, Amherst St., Jorabagan, Jorasanko and Watgunge, to keep a close watch and to maintain peace.

Fortunately, we do not have any report, about any adverse repercussions in Calcutta and other parts of West Bengal, except this area of Burrabazar and Orphangunge Market, as a fall out, of the timely preventive measure, taken by the Govt. of Uttar Pradesh. Our reports also indicate that, nowhere in India, except in a few scattered pockets, has there been any protest, against this firm step, of the U. P. Government.

**Mr. Speaker :** All the statements will be circulated.

[2-20 — 2-30 P.M.]

## Laying of Report

Presentation of Twenty-eight Report of the committee on Public Undertakings, 1989-90 on West Bengal Front Development Corporation Ltd.

**Shri Rabin Mukherjee** (Chairman) : Sir I beg to present the Twenty-eighth Report of the Committee on Public Undertakings, 1989-90, on West Bengal Forest Development Corporation Limited.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ৬'টি শ্রমিক কর্মচারী ইউনিয়নের যুক্ত মোর্চা—জয়েন্ট অ্যাকশন কমিটি—রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেড আগামী ১৭ই এবং ১৮ই মে ৪৮ ঘণ্টার ধর্মঘট আহ্বান করেন। সাঁওতালদি, ব্যাণ্ডেল এবং জলঢাকা বিদ্যুৎ কেন্দ্রের হাজার হাজার স্থায়ী পদ অবলুপ্ত করা হয়েছে। ফোরম্যান কমিটির রিপোর্ট অনুযায়ী একমাত্র সাঁওতালদিতে ৬৯৩টি পদ অবলুপ্ত করা হয়েছে। ধর্মঘট নিষিদ্ধ করে পি-৪/৫/৬/৭ কালা সার্কুলার জারি করা হয়েছে। এবং পে কমিটির বৈষম্যমূলক রিপোর্ট প্রকাশ করা হয়েছে। পে কমিটির রিপোর্ট অনুযায়ী শ্রমিকদের যেখানে ন্যূনতম বেতন বৃদ্ধি হচ্ছে ১৪০ টাকা, সেখানে অফিসারদের ন্যূনতম বেতন বৃদ্ধি হচ্ছে ১০০০ টাকা। এই বিরাট বৈষম্য সেখানে সৃষ্টি হয়েছে। সুতরাং স্থায়ী পদ/অবলুপ্তি রোধ, কালা সার্কুলার প্রত্যাহার, বেতন বৈষম্য দূর করা প্রভৃতি ন্যায়-সংগত দাবির ভিত্তিতে তারা ৪৮ ঘণ্টার ধর্মঘট আহ্বান করেছে। এই ধর্মঘটকে সিটু প্রভাবিত ওয়ার্কস-ম্যান ইউনিয়ন ছাড়া সবাই সমর্থন জানিয়েছে। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় গতকাল এই বিধানসভায় আমাদের বিদ্যুৎমন্ত্রী ধর্মঘট যারা আহ্বান করেছেন তাঁদের প্রতি হুঁশিয়ারি দিয়েছেন, ধর্মঘটে কেউ যদি অংশগ্রহণ করে তাহলে তাকে ছাঁটাই করা হবে বা বদলি করা হবে। আমি বলতে চাই এই হুঁশিয়ারী এসমা প্রয়োগ করার চেয়ে কোনও অংশে কম নয়। বামফ্রন্ট সরকারের একজন মন্ত্রীর এই হীন বক্তব্য অত্যন্ত দুর্ভাগ্যজনক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয়ের উচিত ছিল ধর্মঘটী শ্রমিক কর্মচারিদের সমস্ত ন্যায়সংগত দাবিগুলি সহানুভূতির সঙ্গে বিবেচনা করা, তাদের সঙ্গে বসা এবং একটা মীমাংসায় আসা। কিন্তু তিনি তা না করে হুমকি দিচ্ছেন,

ধর্মঘট করলে ছাঁটাই হবে, ট্রান্সফার হবে। তাঁর এই বক্তব্যের আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি। ধর্মঘটের আগেই শ্রমিক কর্মচারিদের ন্যায়-সংগত দাবির মর্যাদা সম্পন্ন মীমাংসার দাবি জানাচ্ছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর এবং মুখ্যমন্ত্রীর একটি জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আগামী ১৭ই এবং ১৮ই মে বিদ্যুৎ পর্ষদের কর্মীরা এবং দুর্গাপুর প্রোজেক্টের বিদ্যুৎ কর্মীরা এই দুটি সংস্থায় ধর্মঘটের আহ্বান জানিয়েছেন। গত ৮ই এবং ৯ই সেপ্টেম্বর থেকে তাদের আন্দোলন চলছে। আজকে লেবার কমিশনারের ঘরে বেলা সাড়ে তিনটের সময় ট্রাইপার্টাইট মিটিং আছে—ত্রিপাক্ষিক. মিটিং আছে বিদ্যুৎ কর্মচারী ইউনিয়নগুলির আগামী ধর্মঘটের ব্যাপার নিয়ে। গতকাল বিধানসভার লবিতে বিদ্যুৎমন্ত্রী একটা স্টেটমেন্ট করেছেন এবং কাগজে সেটা যেভাবে বেরিয়েছে তাতে সেটা পড়ে আমাদের চক্ষু ছানাবড়া হয়ে গেছে। সমস্ত প্রভাতী পত্রিকায় বেরিয়েছে। গত কয়েক দিন আগে তেল শিল্পে এসমা প্রয়োগ করে গুরুপদস্বামী কেলোর কীর্তি করেছিলেন এবং তা নিয়ে সি. পি. আই ; সি. পি. এম সহ সমস্ত বামপন্থী দলগুলি প্রতিবাদ করেছে। আজকে বিদ্যুৎ মন্ত্রীর স্টেটমেন্ট যেভাবে বেরিয়েছে তাতে যদি সত্যি হয় তাহলে সেটা খুবই দুর্ভাগ্যজনক। তিনি নাকি বলেছেন, অত্যাবশ্যক শিল্পে ধর্মঘট করলে, বদলি করা হবে, ছাঁটাই হবে। তাহলে বামপন্থী রাজত্বে এসমা, নাসার মতন ছাঁটাই হবে কেন? বামফ্রন্ট সরকারের গৃহীত নীতি আছে কোনও গণতান্ত্রিক আন্দোলনে বাধা দেওয়া হবে না, গণতান্ত্রিক আন্দোলনের উপর কোনও রকম হস্তক্ষেপ করা হবে না। মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয় যে ধরনের স্টেটমেন্ট করেছেন তাতে গণতান্ত্রিক আন্দোলনের উপর হস্তক্ষেপ করা হচ্ছে বলে আমি মনে করি। আমি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি এবং মাননীয় বিদ্যুৎমন্ত্রীর কাছে আবেদন করছি অবিলম্বে ঐ সমস্ত কর্মচারিদের সঙ্গে বসে মিটিয়ে নিন এবং স্টেটমেন্ট উইথড্র করে নিন।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, তৃতীয় পে-কমিশনের রিপোর্ট অনুযায়ী অনেক বৈষম্য এবং বিমাতৃসুলভ আচরণ আমরা দেখতে পাচ্ছি। এখানে অনেক জায়গা আছে যেখানকার কর্মচারিরা এখন অবধি এই পে কমিটির রায় অনুযায়ী মাহিনা পাচ্ছে না, যেমন আমরা জানি এবং আমি এই বিধানসভাতেও বলেছি, সি. এম. ডি. এ, সি. এম. ডব্লু. এস. এ., সি. আই. টি. এবং এইচ. আই. টির ২০ হাজার কর্মচারী এই রায় থেকে বঞ্চিত হচ্ছে, তারা বেতন পাচ্ছে না। যে ইনক্রিমেন্ট অ্যানাউন্স করা হয়েছে তা থেকে বঞ্চিত হচ্ছে। হাওড়া কর্পোরেশনের এমপ্লয়িরাও এই তৃতীয় পে-কমিশনের রিপোর্ট থেকে বঞ্চিত হচ্ছে। কলকাতা কর্পোরেশন পেয়ে গেছে এবং অন্যান্য মিউনিসিপ্যালিটিগুলিও পেয়ে গেছে অথচ হাওড়া কর্পোরেশনের কর্মচারিরা বঞ্চিত হচ্ছে। আমি এই ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, এবং তার সঙ্গে সঙ্গে আর একটি কথা বলতে চাই, যাঁরা রিটায়ার করে গেছেন অর্থাৎ যারা অবসরপ্রাপ্ত কর্মচারী তাঁরা দীর্ঘদিন ধরে ভুগছেন। তাদেরকে গ্র্যাচুইটির টাকা দিচ্ছেন না, পেনশনও চালু করা হচ্ছে না। দিনের পর দিন তারা কর্তৃপক্ষের দরবারে যাচ্ছেন। তাঁরা এই ব্যাপারে পৌরমন্ত্রী মাননীয় বুদ্ধদেববাবুর কাছেও আবেদন জানিয়েছেন এবং অনশনেও বসেছিলেন। মেয়র এই ব্যাপারে হস্তক্ষেপও করেছিলেন। কিন্তু ১ বছর হয়ে গেল অবরসপ্রাপ্ত কর্মচারিরা পেনশন পাচ্ছেন না। আমি এই বিমাতৃসুলভ আচরণের জন্য

মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি এবং সি. এম. ডি. এ. ; সি. এম. ডব্লু. এস. এ., সি. আই. টি., এইচ. আই. টি. এবং হাওড়া কর্পোরেশনের ক্ষেত্রে অবিলম্বে এইসব ব্যবস্থা চালু করা হোক।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সভার সামনে উল্লেখ করছি এবং আপনার দৃষ্টি আকর্ষণ করছি যাতে বিষয়টি রাজ্য মন্ত্রিসভা বিবেচনা করেন। বিষয়টি হল, বাগজলা ড্রেনেজ স্কীম যেটা কলকাতার পৌরসভার অর্ন্তগত। দমদম, কাশীপুর এবং বরানগরের সমস্ত ময়লা নিকাশি জল বাগজলার মধ্য দিয়ে কেষ্টপুর খাল দিয়ে চলে যায়। আগে এই জল গঙ্গায় ফেলা হত, কিন্তু গঙ্গা দূষণ রোধ করার জন্য ঐদিকে জলটা না গিয়ে ড্রেনের ময়লা জল বাগজলায় ফেলা হচ্ছে যার ফলে রাজারহাটের হাজার হাজার বিঘা জমির ধান নষ্ট হচ্ছে। যখন বেশি বৃষ্টি হয় কিম্বা বন্যা হয় তখন সমস্ত এলাকা ভাসে এবং রাজারহাটের বৃহৎ অংশ ডুবে যায়। গত বছর সি. এম. ডি. এ. ৩৫ কোটি টাকার একটা পরিকল্পনা করেছিল এবং সেটা সেচ দপ্তরের দেওয়ার কথা কিন্তু সেটা অষ্টম প্ল্যানে অন্তর্ভুক্ত করা হয়নি। অন্যদিকে বাগজলায় সোয়ারেজ ট্রিটমেন্ট প্ল্যানের জন্য সি. এম. ডি. এ টাকা ঠিক করেছে এবং জায়গা ঠিক করেছে কিন্তু সেটা কার্যকর হয়েছে বলে আমার জানা নেই। আমার বক্তব্য হল এটা যেন গঙ্গা অ্যাকশন প্ল্যানে অন্তর্ভুক্ত করা হয় সেইজন্য আপনার কাছে আবেদন রাখছি। বিদ্যাধরী নদীতে চড়া পড়ে গেছে। স্বাভাবিকভাবেই বাগজলা ডুবে যায়। তাই অনুরোধ করছি আগামী দিনে কাশীপুর দমদম ড্রেনেজ স্কীমটা চালু করা হোক, রাজারহাট ভাঙড় এলাকার হাজার হাজার মানুষকে এই দুর্গতির হাত থেকে মুক্ত করা হোক এবং ড্রেনের যে ময়লা জল আমাদের এলাকায় ফেলে দেওয়া হচ্ছে তা থেকে এলাকার মানুষকে মুক্ত করা হোক এবং এই ব্যাপারে পরিকল্পনা গ্রহণ করার জন্য সি. এম. ডি. এ এবং সেচ দপ্তরের কাছে আমি আবেদন জানাতে চাই।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় বিদ্যুৎমন্ত্রী এখানে নেই, আজকে আমরা শুধু যে বিদ্যুতের জন্য কষ্ট পাচ্ছি তা নয়, আজকে মাননীয় সি. পি. আইয়ের সদস্য যে বক্তব্য রেখেছেন আমারও এই একই বক্তব্য। মাননীয় বিদ্যুৎমন্ত্রী যেভাবে সর্বত্র বলেছেন—নাসা এবং এসমার বিরুদ্ধে এঁদের বলার অধিকার নেই—তিনি যেভাবে গণতান্ত্রিক আন্দোলনকে ভাঙ্গার চেষ্টা করেছেন। কেন্দ্রীয় সরকার পেট্রোলিয়ামের জন্য নাসা প্রয়োগ করেছিলেন, তাতে কোনও ত্রুটি নেই, তিনি যে ভাষা প্রয়োগ করেছেন 'কর্মীদের ছাঁটাই করা হবে', কোনও যন্ত্রপাতির যদি ক্ষতি হয় তার জন্য এক্সপ্ল্যানেশন দিতে হবে এবং দরকার হলে সাসপেণ্ড হবে। একে তো বিদ্যুৎমন্ত্রী নেই, মাননীয় যতীন চক্রবর্তী মহাশয় যে বলেছিলেন পাখী ফুরুত করে আসে ফুরুত করে চলে যায়, সারা পশ্চিমবঙ্গ অন্ধকার, এত বিদ্যুতের জন্য কষ্ট অথচ তাঁর দম্ভ আজও গেল না। তিনি স্বীকার করেন না এঁদের বিদ্যুৎ—পাওয়ার প্ল্যান্ট, থারমাল হাইড্রো সব জায়গায় ঠিক ঠকমতো কাজ হচ্ছে না, ইউনিয়নবাজি হচ্ছে ওঁর সময় নেই, তাছাড়া আমার মনে হয় উনি ঠিকমতো ব্যাপারটা বোঝেন না, আজও গণতান্ত্রিক অধিকারকে

বন্ধ করার চেষ্টা করছেন। আজও যদি বিদ্যুৎমন্ত্রী মহাশয়ের এইরকম দম্ভ থাকে তাহলে আমরা বলছি যে আমরা আন্দোলনকারীদের পাশে থাকব, তাদের সাহায্য করব। আমি আপনাকে বলছি, তিনি তাঁর এই উক্তি প্রত্যাহার করুন।

**শ্রীমতী মমতাজ বেগম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের স্বার্থ সম্বলিত একটি বিষয় এখানে উপস্থাপিত করছি এবং আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার কয়েকটা ব্লকের বিভিন্ন অঞ্চলে কিছুদিন থেকে দেখা যাচ্ছে কাঠকয়লা তৈরির জন্য চুল্লী তৈরি হয়েছে। এই চুল্লীগুলির চারিদিকে আশেপাশে যে গ্রামগুলি আছে তার পরিবেশ দূষিত হচ্ছে। জনস্বাস্থ্য বিঘ্নিত হচ্ছে। মানুষের ফসল নষ্ট হচ্ছে। আশেপাশের বড় বড় গাছগুলি কয়লা তৈরির জন্য কাটা হচ্ছে। এবারে আম গাছগুলিতে মুকুল পর্যন্ত আসেনি। চুল্লীগুলিতে ধোঁয়া নির্গমনের জন্য কোনও চিমনী নেই। রতুয়ার বাখরা, বাহারাল ও রতুয়া অঞ্চলে উক্ত চুল্লী প্রচুর হচ্ছে। কে বা কারা এই চুল্লীগুলি তৈরির জন্য অনুমতি দিয়েছেন সেটা স্থানীয় জনগণ এমন কি বি.ডি.ও পর্যন্ত জানেন না। আমরা শঙ্কিত যে বেশিদিন এইভাবে ধোঁয়ার আক্রমণ চলতে থাকলে এলাকার মানুষ অসুস্থ হয়ে পড়বে। তাই আপনার মাধ্যমে বিভাগীয় দপ্তর ও মন্ত্রীর কাছে বিষয়টির তদন্ত করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী মহাশয়ের এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পরিষদ এমপ্লয়ীজ ইউনিয়নের আই. এন. টি. ইউ. সি. অ্যাফিলিয়েটেড ইউনিয়ন তার নেতৃত্বে এবং সহযোগী বামপন্থী দলগুলির সহযোগিতায় আগামী ১৭/১৮ মে তারিখে আমাদের নেতা সন্তোষ দত্তর নেতৃত্বে হাজার হাজার বিদ্যুৎ পরিষদের কর্মচারী বন্ধুরা পে-কমিশনের ঘোষণার বিরুদ্ধে পদক্ষেপ নিয়েছেন। তার বিরুদ্ধে প্রতিবাদ কালে ১৫ দফা দাবিদাওয়ার ভিত্তিতে গণতান্ত্রিক পদ্ধতিতে আন্দোলন করবেন বলেছেন। আমরা আশ্চার্য হয়ে যাচ্ছি যে, বামদলগুলি বামদিকে বসে রয়েছেন তার বন্ধু সরকারের একটা সামান্যতম প্রতিবাদ করে বামফ্রন্ট সরকার এসমার ক্ষেত্রে চুপ করে গেলেন। বিদ্যুৎ মন্ত্রী তাঁর উক্তিকে উইথড্র করুন। বামপন্থী সরকারের শরিকও থাকবেন এবং সরকারের সমালোচনাও করবেন। প্রমাণ করে দিন, যে বন্ধু সরকারের 'এসমা' প্রয়োগের বিরোধিতা করেছেন, কেন্দ্রের সেই বন্ধু সরকার থেকে সমর্থন প্রত্যাহার করে নিয়ে বামফ্রন্ট সরকার আজকে বিদ্যুৎ পর্ষদের এমপ্লয়িজ ইউনিয়নের স্ট্রাইকের সঙ্গে সহযোগিতা করেছেন। কিন্তু দেখা যাচ্ছে, এক্ষেত্রে আপনারা দুমুখো নীতি নিয়েছেন। আজকে বিদ্যুৎমন্ত্রী শ্রমজীবী মানুষের ন্যায়সঙ্গত আন্দোলনকে পুলিশ দিয়ে ভেঙ্গে দেবার চেষ্টা করছেন। কাজেই আমার দাবি, এই ধরনের পদক্ষেপ থেকে বিরত হোন।

**শ্রী তপন রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। বীরভূম জেলার সিউড়ি শহরের কাছে ইস্টার্ন এক্সপ্লোসিভ বারুদ কারখানা যার মধ্যে ডব্লু. বি. আই. ডি. সি.র রয়েছে ৫০ পারসেন্ট শেয়ার এবং আই. ডি. এল-এর রয়েছে ৫০ পারসেন্ট শেয়ার। পশ্চিমবঙ্গে এর একটিই মাত্র কারখানা। এই কারখানায় উৎপাদন বেড়েছে, কিন্তু বিক্রি না থাকার জন্য এবং পরিচালন-ব্যবস্থার ত্রুটির

কারণে লোকসান হচ্ছে, ফলে শ্রমিকরা ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হচ্ছেন। অবিলম্বে ইস্টার্ন এক্সপ্লোসিভ কারখানার পরিচালন-ব্যবস্থার উন্নতি করবার জন্য সরকার নজর দিন।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে অত্যন্ত জরুরি এবং গুরুত্বপূর্ণ একটি প্রস্তাব এই বিধানসভার মাননীয় সদস্যদের কাছে, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে এবং এর মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে রাখছি। সেটা হচ্ছে, একটি প্রস্তাব উঠেছে কলকাতাকে জাতীয় শহর করার কলকাতার তিনশ বছর পূর্তি উপলক্ষে। সেক্ষেত্রে চার্লস কুরিয়ান কেন্দ্রীয় সরকারের কাছে কী লিখে পাঠিয়েছেন সেইসব বিতর্কের মধ্যে যাচ্ছি না। আমি যেটা বলতে চাচ্ছি, কলকাতা হল রাজনীতির অন্যতম পীঠস্থান। সমাজ সংস্কারকদের অন্যতম জনক এবং সাংস্কৃতিক কর্মকাণ্ডের অন্যতম পুরোধা যাকে বলা হয় সেটা হল এই কলকাতা শহর। সেই কলকাতার তিনশ বছর বয়সের প্রাক্কালে এই শহরকে যেন তার মর্যাদা দেওয়া হয় এবং সেজন্য আমার প্রস্তাব, ভারতবর্ষের দ্বিতীয় রাজধানী কলকাতাকে করা হোক। আজকে কলকাতাকে রাজধানী করবার ব্যাপারে দিল্লিতেও আলাপ-আলোচনা চলছে, কারণ গরমের সময় দিল্লিতে কাজকর্ম করতে অসুবিধা হচ্ছে বলে তাঁরা দ্বিতীয় রাজধানীর কথা চিন্তা করছেন। সেজন্য ভারতের দ্বিতীয় রাজধানী যাতে কলকাতা হয় তারজন্য পশ্চিমবঙ্গ সরকারের মধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি উত্থাপন করছি এবং এই দাবি বিবেচনার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্রিটিশ সাম্রাজ্যবাদীদের ডিভাইড অ্যাণ্ড রুল—ভাগ কর এবং শাসন কর এই নীতির কাছে আত্মসমর্পণ করে আমাদের জাতীয় নেতারা বাংলাদেশকে বিভক্ত করেছিলেন। মূলত ধর্মের ভিত্তিতে বাংলাদেশকে বিভক্ত করা হয়। কিন্তু ভৌগোলিক সীমারেখা টেনে এপার বাংলা ওপার বাংলাকে ভাগ করা যায় না। সেজন্যই দুই বাংলার আত্মীক যোগাযোগ বরাবর চলছে। তাই আমি প্রস্তাব করছি, কলকাতা থেকে ঢাকা পর্যন্ত বাস চালু করা হোক।

[2-40 — 2-50 P.M.]

পশ্চিমবাংলা থেকে আরও রেল ব্যবস্থাকে সম্প্রসারিত করা হোক বাংলাদেশ পর্যন্ত। এই প্রস্তাবটি আমি মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে রাখছি। তিনি যাতে এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের সাথে কথা বলেন এবং অবিলম্বে যাতে এই সার্ভিসটি চালু করা হয় তারজন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করেন, এই অনুরোধ করছি। কলকাতা থেকে বাংলাদেশ পর্যন্ত যদি বাস সার্ভিস চালু হয় এবং রেল ব্যবস্থার প্রসার ঘটে তাহলে এপার বাংলার সঙ্গে ওপার বাংলার একটা সাংস্কৃতিক সম্পর্ক—এপার বাংলার এবং ওপার বাংলার সংস্কৃতি ও কৃষ্টি একই সেটা—গড়ে উঠবে। এপার এবং ওপার বাংলার মানুষ আমরা, আমাদের হিন্দু-মুসলমানের মধ্যে একটা ঐক্যের ফলে গড়ে উঠবে এবং তার ফলে বাংলাদেশের সঙ্গে ভারতবর্ষের সম্পর্ক ভালো হবে। আমরা দেখছি যে বাংলাদেশ আমাদের কবি রবীন্দ্রনাথ ঠাকুরকে জাতীয় কবির মর্যাদা দিয়েছেন। বাংলাদেশের সঙ্গে ভারতবর্ষের একটা সম্পর্ক গড়ে ওঠার ব্যাপারে যাতায়াতের জন্য বাস এবং রেল ব্যবস্থা থাকা দরকার। কলকাতা থেকে বাংলাদেশ পর্যন্ত বাস এবং রেল যোগাযোগ যাতে চালু হয় তারজন্য এখান থেকে সর্বদলীয়

একটি প্রতিনিধি কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলার জন্য পাঠানো হোক এই আবেদন আমি রাখছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর বিরুদ্ধে একটা প্রিভিলেজ নোটিশ, অধিকার ভঙ্গের প্রস্তাব আনতে পারতাম। কিন্তু হাউস শেষ হয়ে যাচ্ছে, সেজন্য আমি সেটি আনতে চাইছি না। গতকাল আমাদের হাতে যখন বিদ্যুৎমন্ত্রী হেনস্থা হচ্ছিলেন তখন উনি একবারও উল্লেখ করেন নি যে গোটা রাজ্যে বিদ্যুৎ পর্ষদের ধর্মঘট সম্পর্কে এই ধরনের বিবৃতি দেবেন। হাউসের বাইরে গিয়ে উনি যে কথাটা বলেছেন এটা বলে উনি একদিকে যেমনভাবে শ্রমিকদের অপমান করেছেন, অন্যদিকে হাউসকে না জানিয়ে এটা বলার জন্য হাউসকে অপমান করেছেন। মন্ত্রী মহাশয় এতখানি অজ্ঞ, আজকে ঐ ব্যাপারে ট্রাইপার্টাইট মিটিং যখন ডাকা হচ্ছে সেই সময় উনি একটি বিবৃতি দিলেন। ডব্লু-বি-এস-ই-বি. এবং দুর্গাপুর প্রোজেক্টস্ লিমিটেডে স্ট্রাইক হচ্ছে কেন? ডব্লু-বি-এস-ই-বি.তে যে কমিটি হয়েছিল এবং তাতে যা রেকমেণ্ডেশন হয়েছিল তা কার্যকরি করা সম্পর্কে কর্মচারিদের প্রচণ্ড ক্ষোভ আছে। স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের লোকেরা সরকারি কর্মচারিদের তুলনায় খুব কম বেতন পাচ্ছেন। দুর্গাপুর প্রোজেকটস্'এ আগে একটা ইনসেন্টিভ ছিল। ট্রেড ইউনিয়নের নিয়ম অনুযায়ী এগজিস্টিং বেনিফিট কার্টেল করা যায় না অথচ ওঁদের সেই ইনসেন্টিভগুলোকে বন্ধ করে দেওয়া হয়েছে। তার বিরুদ্ধে দুর্গাপুর প্রোজেক্টস্ লিমিটেড আই-এন-টি-ইউ-সি, এ-আই-টি-ইউ-সি এবং ইউ-টি-সি. সকলেই এগিয়ে এসেছেন এবং মাত্র দু'দিনের ধর্মঘটের ডাক দেওয়া হয়েছে। সেখানে মন্ত্রী হুমকি দিয়ে বলেছেন যে দরকার হলে ছাঁটাই করব এটা অত্যন্ত ঔদ্ধত্যপূর্ণ ব্যবহার। সেজন্য আমরা এর বিরুদ্ধে তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী তারাপদ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, আমি এই কথাটি বারেবারে বলে আসছি যে বোলপুর সাব-ডিভিসনাল হসপিটাল যেটি আছে সেটি নামে সাব-ডিভিসনাল হসপিটাল। কারণ সিম্পলি অ্যাজ অ্যান অ্যাপোলজি অব সাব-ডিভিসন হাসপাতালটিতে কোনও রকম হাসপাতালের সুযোগ-সুবিধা পাওয়া যায় না। সেখানে স্যাংশন্ড স্ট্রেংথ অনুযায়ী ডাক্তার নেই। তারপর সেখানে কোনও অ্যামুবলেন্স নেই, অ্যানেস্থেটিক নেই, ব্লাড ব্যাংক নেই, এমন কি মর্গের কোনও ব্যবস্থা নেই। অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হয় যে সেখানে অত্যন্ত প্রয়োজনীয় এবং নিত্য ব্যবহার্য ওষুধ প্যারাসিটামল, অ্যান্টাসিডগুলো কখনও পাওয়া যায় না। এটা অত্যন্ত দুঃখের বিষয়, আমরা তো বলি যে বামফ্রন্টের নীতি হচ্ছে দুর্বলতম লোকেদের সাহায্য করা, কিন্তু সেখানে দুর্বল যে সমস্ত রোগীরা যায় তাদের প্রতি কোনও রকম যত্ন নেওয়া হয় না। যখন একটা সিরিয়াস ধরনের রোগী আসে তাদের বলা হয় সিউড়ি চলে যাও কিংবা বর্দ্ধমান চলে যাও। রোগীদের পিংপংয়ের বলের মতো একবার বোলপুর, একবার সিউড়ি এবং আরেক বার বর্দ্ধমান করে দৌড় করানো হয়। সেইজন্য আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে বিনীত আবেদন যে, ওখানে একটা সাব-ডিভিসন হাসপাতাল চালু করে যাতে ওর মর্যাদা রক্ষা করা যায় এবং রোগীদেরও যাতে দুঃখ উপশম হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী মাধবেন্দু মহান্ত ঃ** স্যার, গত ফেব্রুয়ারি-মার্চ মাসে প্রাকৃতিক বিপর্যয়ের ফলে ৮ কোটি টাকার উপরে রবি ফসল নষ্ট হয়েছে। সম্প্রতি ঝড়বৃষ্টির ফলে এবং প্রবল বৃষ্টির ফলে বিল এলাকার এবং ডাঙ্গা এলাকার ধান নষ্ট হয়েছে। এ ছাড়া নদীয়া জেলায় কলার ভালো চাষ হয়েছে। এবার কলা খুব বেশি হয়েছে। তবে এই ঝড়ের ফলে তেহট্টে কলা নষ্ট হয়ে গেছে। ওখানে বজ্রপাতের ফলে বাড়িঘর নষ্ট হয়েছে এবং ধাওয়া পাড়ায় একটি যুবকের মৃত্যু হয়েছে। এই অবস্থার জন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে যাতে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয় তারজন্য আবেদন করছি।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** স্যার, মনোপলিস অ্যান্ড রেসট্রিকটিভ ট্রেড কমিশন গতকাল একটা নির্দেশ দিয়েছেন যে, সারা দেশে ৪ টি পানীয় বিক্রি বন্ধ করে দিতে হবে। এগুলোর মধ্যে পড়ছে ক্যাম্পা অরেঞ্জ, রসনা, ট্রিপরাশ, প্রভৃতি। এইরকম নকল পানীয় বিক্রি বন্ধ করে দিয়েছেন। এই সমস্ত পানীয়র মধ্যে ব্রোমাইনেটেড ভেজিটেবেল অয়েল টক্সি পাওয়া গেছে। ফলে ওই পানীয় বিক্রি বন্ধ করে দিয়েছেন। সেই কারণে আমি গতবারও বিধানসভায় বলেছিলাম এবং এবারও বলছি যে, পশ্চিমবঙ্গে যে কাটাফল এবং নকল পানীয় জল বিক্রি খুব বেড়ে গেছে। বিশেষ করে গরম পড়ার সঙ্গে সঙ্গে রাইটার্স বিল্ডিংসের পাশে এই সমস্ত কাটাফল এবং নকল পানীয়ের বিক্রি খুব বেড়েছে। আপনি যদি শহর হাসপাতালে যান তাহলে দেখবেন বহু জন্ডিস এবং আন্ত্রিক রোগী ভর্তি হচ্ছে। মানুষ যাতে ঠিকমতো বাঁচতে পারে তারজন্য আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করছি এই বিষয়ে অবিলম্বে আইন অনুযায়ী ব্যবস্থা নিন। দেশের যখন এই সমস্ত বড় বড় কোম্পানির পানীয় বন্ধ করতে পারল সেখানে বিধানসভায় আমি বারেবারে বলা সত্ত্বেও এই রাজ্যে কেন নকল পানীয় জল বিক্রি বন্ধ হচ্ছে না।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে জ্বালানি কয়লার খুব অভাব চলছে। জ্বালানি কয়লা না পাওয়াতে ব্যাপকভাবে গ্রামাঞ্চলে গাছ কাটা হচ্ছে। আমাদের যে কয়লা পাওয়ার কথা তা ঠিকমতো সরবরাহ করা হচ্ছে না। কেন্দ্রীয় সরকার বলেছেন যে, পশ্চিমবঙ্গে কয়লার দাম বাড়াক তা হলে কয়লা পাঠানো হবে। কংগ্রেস সরকারের আমলে কয়লার রাষ্ট্রায়ত্বকরণ করার পরে কয়লার দাম ১০ বার ১১ বার বাড়িয়েছেন। এরফলে পশ্চিমবঙ্গের মানুষের একটা বিপর্যস্ত অবস্থার সৃষ্টি হয়েছে। কয়লার দাম বাড়ার ফলে রাজ্যের উপর চাপ পড়বেই এবং এটাই খুব দুর্ভাগ্যজনক। সেইদিক থেকে আমি প্রতিবাদ করছি এবং অবিলম্বে এর প্রতিকারের ব্যবস্থা করুন। এইরকম যদি চাপ আসে সেক্ষেত্রে বিধানসভা থেকে প্রস্তাব নিয়ে কেন্দ্রীয় সরকারকে জানান। এখানে কয়লার দাম যাতে না বাড়ে এবং আমাদের যে অধিকার আছে সমস্ত সরবরাহ ঠিকমতো পাবার, তা যেন ন্যায্য দামে আমরা পাই তার ব্যবস্থা করতে হবে। সেই বিষয়ে মাননীয় খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী আছেন তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দিলীপ মজুমদার যে বিষয়টি উল্লেখ করেছেন এই ব্যাপারে বলি সমস্যাটা হচ্ছে গুরুতর, কেরোসিন তেল না হয় আমাদের পশ্চিমবাংলায় হয়না, কিন্তু কয়লা তো আমাদের এই রাজ্যে হয়। প্রচুর কয়লা আছে, যা আমরা শুনি তাতে মনে হয় অনেক বেশি কয়লা আছে, কিন্তু কয়লা তোলা হচ্ছে

না'। কিন্তু আমরা প্রয়োজনীয় জ্বালানী কয়লা পাইনা, অর্থাৎ সফ্‌ট কোক আমাদের প্রতি মাসে দরকার ১ লক্ষ মেট্রিক টন, কিন্তু আমাদের বরাদ্দ হচ্ছে ৬০/৬৫ হাজার মেট্রিক টন, আর আমাদের দেওয়া হচ্ছে ২৫, ২৬, ২৭ হাজার মেট্রিক টন, যা আমাদের দরকার তা ঠিকমতো পাচ্ছি না। তার ফলে গ্রামাঞ্চলে কয়লার খুব অভাব এবং এই কয়লার অভাবের জন্য লোকে গাছ কাটছে। এই ব্যাপারে আমরা আগের আমলে যিনি মন্ত্রী ছিলেন সেই বসন্ত শাঠে মহাশয়ের কাছে গিয়েছিলাম এবং তিনি এই ব্যাপারে আমাদের সঙ্গে অনেক তর্কও করেছেন, আমরা বলেছি যে জ্বালানী কয়লার অনেক দাম বেড়ে গিয়েছে। তিনি বলেছেন যে, দাম বাড়াতেই হবে কোনও উপায় নেই, আমরা এই ব্যাপারে রাজি হইনি। তিনি বলেছেন যে কম দামে দিতে পারব না। আমরা এও উল্লেখ করেছি কয়লা নষ্ট হচ্ছে কিন্তু তিনি রাজি হননি। এবারে পালা বদলের পর নুতন মন্ত্রী আরিফ মহম্মদ খান তিনিও এই বিষয়ে রাজি হননি—আমরা তার কাছেও গিয়েছিলাম—তিনি বলেছেন যে কি করে দেব এত খরচ বেড়ে গিয়েছে। আমার বক্তব্য এই জ্বালানী কয়লা যদি দিতে না পারে, কয়লা যদি কম হয় তাহলে আমাদের বনাঞ্চল নষ্ট হবে, বৃষ্টি কম হবে, ফসলের ক্ষতি হবে, তাহলে অর্থনৈতিক দিক থেকে কোনটা গুরুত্বপূর্ণ? তাই বলছি, সেইজন্য জ্বালানী কয়লা কম দামে ও বেশি পরিমাণে দিতে হবে। এই কথা আগেও বলেছি আবারও বলছি, ১ লক্ষ মেট্রিক টন জ্বালানী কয়লা যদি না পাওয়া যায় তাহলে গ্রামের মানুষের খুব অসুবিধা হবে।

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রন্ট সরকার গরিব তফসিলি জাতি ও উপজাতিদের ঘরে বৈদ্যুতিকরণের ব্যবস্থার কর্মসূচি গ্রহণ করেছে। কিন্তু মেদিনীপুর জেলার গড়বেতা ২ নম্বর পঞ্চায়েত সমিতি এলাকায় এক শ্রেণীর বিদ্যুৎ কর্মীর গাফিলতির ফলে এই কর্মসূচি বাস্তবায়িত হচ্ছে না। এই বিষয়টি যাতে অবিলম্বে কার্যকর হয় সেটা দেখার জন্য আমি বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয় দুটি হল নদীয়া জেলার রানাঘাটে ২ নম্বর পঞ্চায়েত সমিতির অধীনে সবদানপুর গ্রামে এবং চাকদহ পঞ্চায়েত সমিতির অধীনে বালিয়াতে দুটি বিদ্যুতের সাব স্টেশন অনুমোদিত হয়ে আছে। অথচ এই দুটি সাব-স্টেশনের কাজ এখনও শুরু হয়নি। যার ফলে হাজার হাজার একর জমিতে উন্নতমানের চাষ ব্যবস্থার অসুবিধা ঘটছে এবং সাধারণ মানুষের ঘরে বিশেষ করে তফসিলি আদিবাসী অধ্যুষিত এলাকায় তাদের ঘরে বিদ্যুতেরও ব্যবস্থা হচ্ছে না, কাজেই আমি অনুরোধ করছি যাতে এই দুটি সাব-স্টেশনের কাজ দ্রুত সমাধান হয় এবং মন্ত্রী মহাশয় যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী বিনোদ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পূর্ত বিভাগের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই, হুগলি জেলার খানাকুল থানার দ্বারকেশ্বর নদীর উপরে ঠাকুরাণীচক গ্রামের খেয়াঘাটে একটা সেতু নির্মাণ করা প্রয়োজন। মেদিনীপুর জেলায় ঘাটাল মহকুমার একাংশ, খানাকুল থানার একাংশ এই খেয়াঘাট দিয়ে প্রতি বছর হাজার হাজার পথযাত্রী পারাপার করেন, কৃষিজাত মালপত্রও এই খেয়াঘাট দিয়ে পারাপার হয়। বিভিন্ন সময় এই খেয়াঘাটে নৌকাডুবি হয়, প্রাণহানিও ঘটেছে। সেজন্য এখানে একটি সেতু নির্মাণের প্রয়োজন। জনসাধারণ

সেতু নির্মাণের গুরুত্ব উপলব্ধি করে তাঁরা নিজেদের উদ্যোগে বিশেষজ্ঞদের অভিমত নিয়ে সেতু নির্মাণের কাজ আরম্ভ করেন। সেই সেতু বর্তমানে একাংশ তৈরি হয়ে গেছে, বাকি একাংশ অর্থাভাবে তৈরি হয় নি। সেজন্য আমি পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় এর দৃষ্টি আকর্ষণ করছি। যাতে এই সেতু নির্মাণের জন্য হস্তক্ষেপ করেন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, দ্রব্যমূল্য বৃদ্ধির ফলে রাজ্যের মানুষের নাভিশ্বাস উঠেছে। গতকাল আমরা দেখলাম বামপন্থী প্রতিনিধিদলগুলি প্রধানমন্ত্রী ভি. পি. সিং এর সঙ্গে সাক্ষাৎ করেছেন এবং সেখানে তাঁরা দাবি করেছিলেন যে ১০ টি নিত্য প্রয়োজনীয় দ্রব্য রেশনের মাধ্যমে সরবরাহ করতে হবে এবং ভরতুকি দিতে হবে। কিন্তু সেই দাবি ভি. পি. সিং মেনে নিতে পারেন নি। এর থেকে বোঝা যাচ্ছে যে আমাদের রাজ্য সরকারকে কেন্দ্রীয় সরকার কোনও গুরুত্ব দিচ্ছে না, তাঁদের দাবি দাওয়ার গুরুত্ব কমে যাচ্ছে। আবার কলকাতায় একটা কথা উঠেছে, যে পুরসভা নির্বাচনের পর আবার দুধের দাম বাড়বে। লিটার প্রতি ৭০ পয়সা করে বাড়ানো হবে। এবং এই সিদ্ধান্তও নাকি হয়ে গেছে। এতে সাধারণ মানুষের উপর এফেক্ট পড়বে। তারপর বাসের ভাড়াও ন্যূনতম ১ টাকা করা হবে। এই দুটি পুরসভা নির্বাচনের পর সরকারিভাবে ঘোষণা করা হবে। যেহেতু পুরসভা নির্বাচন সামনে এবং ভোটারদের মধ্যে এই সম্পর্কে একটা বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি হবে সেজন্য এখন এটার ব্যাপারে সরকারিভাবে কিছু ঘোষণা করা হচ্ছে না, পুরসভা নির্বাচনের পর ঘোষণা করা হবে। এখন বিধানসভা চলছে, আমি ২ মন্ত্রীর কাছে দাবি করছি, এই দুটো প্রশ্নের ব্যাপারে তাঁদের কি নীতি, তাঁরা কি ধরনের ভাড়া বৃদ্ধি করবেন বা কি ধরনের মূল্যবৃদ্ধি করতে চাইছেন তা অবিলম্বে এই বিধানসভাকে অবহিত করা হোক। কেননা ১৮ তারিখ এর পরে বিধানসভা বন্ধ হয়ে যাবে। গণতান্ত্রিক প্ল্যাটফর্ম থাকবে না। সমগ্র দেশে যেভাবে দ্রব্যমূল্যের বৃদ্ধি ঘটছে, দ্রব্যমূল্য মানুষের নিয়ন্ত্রণের বাইরে চলে যাচ্ছে, মানুষের নাগালের বাইরে চলে যাচ্ছে। এতে সাধারণ মানুষের উপর প্রভাব পড়বে। রাজ্য সরকারকে কেন্দ্রের বন্ধু সরকার সাঁড়াশী আক্রমণ করছেন। বামপন্থী প্রতিনিধিদলগুলি প্রধানমন্ত্রী ভি. পি. সিং এর কাছে বলতে গিয়েছিলেন দ্রব্যমূল্য রোধ করবার জন্য, ভরতুকি দিতে কিন্তু তিনি ভরতুকি দিতে পারবেন না বলে জানিয়েছেন। এত ভরতুকি দেবার মতো আর্থিক ক্ষমতা নেই। অতএব আমরা ধরে নিতে পারি যে রাজ্য সরকারের যে কোনও দাবি গুরুত্ব পাচ্ছে না এবং সমস্তটা কেন্দ্রীয় সরকার উপেক্ষা করছেন।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বিষয় আপনার নজরে আনছি, এবং পশ্চিমবঙ্গ সরকারের নজরে আনছি। বিষয়টি হল ৫ নম্বর আলিপুরে ন্যাশনালাইজড জুট মিলগুলোর একটা বাড়ি আছে যেটা এন. জে. এম. সি. পরিচালনা করছে। একজন ব্যক্তি সেটা দখল করে রয়েছে এবং ভোগদখল করছে। ওটাকে বেদখল করে সরকারের হাতে যাতে নিয়ে আসা যায় তার জন্য সচেষ্ট হতে আমি অনুরোধ করছি। এও শোনা যাচ্ছে ওই ব্যক্তিটি এখানে, ওখানে ঘুস দিচ্ছে, এমন কি বিচারপতিদেরও ঘুস দেবার চেষ্টা করছে, যাতে সে বাড়িটা নিজের নামে করে নিতে পারে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রী ও ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এটা যাতে না ঘটে ও সরকারের হাতে আসে তার ব্যবস্থা যেন করা হয়।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : স্যার, আপনি জানেন যে আজকে গাড়িতে লাল আলোর ভয়ে অত্যন্ত বিব্রত বোধ করতে হয়। আমি আজকে সকাল বেলায় যখন কোর্টে আসছিলাম, তখন দেখলাম তিনদিক থেকে তিনটে লাল আলো এসে উপস্থিত হল। এখন দেখছি ইন্সপেক্টর, দারোগা, পুলিশ, মন্ত্রী সবাই লাল আলো ব্যবহার করছে, চারিদিকময় লাল আলো এবং এই লাল আলোর জন্য আমাদের ট্রাফিক ব্যবস্থায় গন্ডগোল ও রাস্তা জ্যাম হচ্ছে। অদ্ভুত সব ব্যাপার চারিদিকময় হচ্ছে। মন্ত্রীরা আগে গাড়িতে ন্যাশনাল ফ্ল্যাগ লাগাতেন একটা ভদ্রলোকের মতন, যাতে দূর থেকে বোঝা যায় যে মন্ত্রী যাচ্ছে, আর আজকাল লাল আলো জ্বালিয়ে যাবে। তাই আমি আপনাকে বলব, মুখ্যমন্ত্রীকে বলুন ট্রাফিক কন্ট্রোল করে লাল আলো ব্যবহার করবার একটা নির্দেশ দিতে, যে কোনও কোনও গাড়ি লাল আলো ব্যবহার করবে। যখন তিনদিক থেকে লাল আলো এসে যায় তখন ট্রাফিক পুলিশ বা সার্জেন্টরা কোন লাল আলোর গাড়িটিকে আগে ছাড়বে এই ব্যাপারে বিভ্রান্ত হয়ে পড়ে। তাই আমি মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব কারা কারা লাল আলো ব্যাবহার করবে সে ব্যাপারে সিদ্ধান্ত নিন।

**ডাঃ মানস ভূঁইয়া** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এবং দীর্ঘ কয়েক বৎসর আন্দোলনের কথা, যে ১৪ টি নিত্য প্রয়োজনীয় সামগ্রী ভরতুকি দিয়ে কেন্দ্রীয় সরকারকে সারা রাজ্যে ও সারা দেশে সরবরাহ করতে হবে। এই নিয়ে বিগত লোকসভা নির্বাচনের আগে এই সরকারের বন্ধু সরকার এবং বন্ধু সরকারের বন্ধু এই রাজ্যে বলেছিলেন, তারা যদি কোনও দিন কেন্দ্রে ক্ষমতায় আসে বা কেন্দ্রীয় সরকারের শরিক হয়ে আসে তাহলে এই জিনিস তারা চালু করবে। আজকে আমরা দেখছি এই নিয়ে কোনও আন্দোলন নেই, কোনও প্রতিবাদ নেই। গতকাল মাননীয় প্রধানমন্ত্রীর ঘর থেকে প্রবীণ একজন সংসদ তার প্রতিনিধিদের সঙ্গে নিয়ে বেরিয়ে আসল। প্রধানমন্ত্রী তাদের বলে দিয়েছেন, কোনও রকম ভরতুকি আমরা দিতে পারব না। আমার বক্তব্য খুব পরিষ্কার, যে রাজনৈতিক কর্মসূচিকে সামনে রেখে সাধারণ মানুষের সমর্থন আপনারা নিয়েছেন লোকসভা নির্বাচনের আগে, যদি সেই প্রতিশ্রুতি কেন্দ্রীয় সরকার পালন না করেন, তাহলে আপনারা সেই কেন্দ্রীয় সরকারের উপর থেকে সমর্থন প্রত্যাহার করে নিন।

**শ্রী রাজকুমার মন্ডল** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁর কাছে আবেদন করছি এই বিষয়ের উপর তিনি যতশীঘ্র সম্ভব যেন হস্তক্ষেপ করেন। বিষয়টি হচ্ছে গত ৭ ই মে সোমবার হাওড়া জেলার মাণিকপুর ডেল্টা জুট মিল কোম্পানির ম্যানেজমেন্ট হঠাৎ একটা শিফট বন্ধ করে দিয়েছে এবং এই শিফট বন্ধ করার ফলে প্রায় ১ হাজার শ্রমিক সম্পূর্ণ বেকার হয়ে গেছে। শিফট বন্ধ করার ব্যাপার নিয়ে ম্যানেজমেন্ট আগে কোনও রকম নোটিশ দেননি। সেজন্য আমি শ্রমমন্ত্রীর হস্তক্ষেপ এই ব্যাপারে দাবি করছি। আর একটা কথা বলতে চাই গত ১৯৮৭ সালে এই ডেল্টা জুট মিলের ম্যানেজমেন্ট লক আউট করেছিল, ৬ মাস লক আউট ছিল, তারপর শ্রম দপ্তরের হস্তক্ষেপের ফলে শ্রমিক, মালিক এবং শ্রম দপ্তর মিলিতভাবে বৈঠক করে একটা চুক্তি করেছিল এবং সেই চুক্তিতে শ্রমিকদের উপর কাজের বোঝা কিছু বেড়েছিল, প্রোডাকশন সেখানে বাড়াবার কথা ছিল, শ্রমিকরা সেটা মেনে নিয়ে কাজ করে আসছিল

ফলে এখন মিলটা লাভজনক হয়েছে। গত ২ বছর ধরে তারা লাভ করেছে এবং এখন শ্রমিকরা ভালই প্রোডাকশন দিচ্ছে নানাবিধ অসুবিধা সত্ত্বেও। এ সত্ত্বেও মালিক হঠাৎ সোমবার ৭ তারিখে একটা শিফট বন্ধ করে দিয়েছে। এই বিষয়টা যাতে গুরুত্ব দিয়ে দেখেন তারজন্য আমি শ্রমমন্ত্রীর হস্তক্ষেপ এখনই দাবি করছি।

**শ্রী সৌগত রায় ঃ [**]** স্যার, পুলিশের মধ্যে বিশৃঙ্খলা একটা গুরুতর চিন্তার ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। গতকাল আপনি দেখেছেন ব্যারাকপুরে যেখানে পুলিশ ট্রেনিং কলেজ আছে সেখানে একজন ট্রেনিং কনস্টেবল দেওয়াল চাপা পড়ে মারা যান। তার দায়িত্ব নিশ্চয়ই রাজ্য সরকারের যে কেন এই রকম দেওয়াল তৈরি করা কয়েছে কিন্তু আপনি শুনে আশ্চর্য হয়ে যাবেন সেই পুলিশ রাস্তা অবরোধ করেছে, বিক্ষোভ দেখিয়েছে। পুলিশ যদি রাস্তা অবরোধ করে বিক্ষোভ দেখান কোনও ঘটনা ঘটলে, তারা ব্যারাক ছেড়ে বেরিয়েছে, তাহলে পুলিশি ব্যবস্থা ভেঙ্গে পড়েছে এটাই প্রমাণ করে। আমি মুখ্যমন্ত্রীকে বলব ব্যারাকপুরের ঘটনার জন্য একটা হাই পাওয়ার এনকোয়ারি করে পুলিশ যে শৃঙ্খলা ভঙ্গ করেছে সেই বিষয়ে ইমিডিয়েট ব্যবসথা গ্রহণ করা হোক।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায়, জিরো আওয়ারে আপনি যে সাবজেক্ট বলার জন্য নোটিশ দিয়েছিলেন সেই সাবজেক্টে না বলে অন্য সাবজেক্টের উপর বলছেন সুতরাং এটা বাদ যাবে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে শিল্প ও বাণিজ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার বেলপাহাড়ী থানার যেখানে ঠাকুরাণী পাহাড় বলে একটা পাহাড় আছে সেখানে কিছুদিন আগে জিও-লজিক্যাল-সার্ভে অব ইন্ডিয়ার একজন জিওলজিস্ট চাকরি ছেড়ে প্রায় ৬৮ একর জায়গা গভর্নমেন্ট অব ইন্ডিয়ার কাছ থেকে লিজ নিয়ে একটা রসায়নিক কারখানা তৈরি করেন। গভর্নমেন্টের কাছ থেকে টাকা নিয়ে এবং আরও কিছু এইড নিয়ে সেখানে রাসায়নিক পদার্থ উৎপন্ন করতে থাকেন। চিনা মাটির কারখানা বলে পরিচিত একটা লাভজনক কারখানা ওখানে প্রতিষ্ঠিত হয় এবং তারপর কিছুদিন পরে এটা বন্ধ করে দেয়। আমাদের মেদিনীপুর জেলা পরিষদ জেলা শাসককে দিয়ে তদন্ত করিয়েছে এবং জেলা পরিষদ একটা রিপোর্ট দিয়েছে গভর্নমেন্টের কাছে। জেলা পরিষদের অবজারভেশন হচ্ছে অবিলম্বে এই কারখানা হাতে নেওয়া হোক, এটা একটা লাভজনক কারখানা হবে। যেহেতু আজকে শিল্প ও বাণিজ্য মন্ত্রীর বাজেট, আমি আপনার মাধ্যমে তাঁর কাছে আবেদন করব ঠাকুরাণী পাহাড়ের এই রাসায়নিক কারখানাটিকে টেক ওভার করুন।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। অন্ধ্রপ্রদেশের উপকূলবর্তী এলাকায় ঘূর্ণি ঝড়ে প্রায় ৮৬ জন মানুষ মারা গেছে, ১৫ লক্ষ লোক গৃহহীন হয়ে পড়েছে এবং কয়েক শত গ্রাম বিচ্ছিন্ন হয়ে গেছে। ৫ টি জেলা কৃষ্ণা, গুন্টুর, পূর্ব গোদাবরী, পশ্চিম গোদাবরী এবং বিশাখাপত্তনম্ একেবারে বিচ্ছিন্ন হয়ে গেছে। আমি তাই আপনার মাধ্যমে সভার কাছে আবেদন করছি যে, পশ্চিমবঙ্গ সরকার এখান থেকে ত্রাণ সমগ্রী নিয়ে একটা মেডিক্যাল টিম

* Expunged as ordered by the Chair.

ওখানে পাঠান। এর আগে মীরাটের দাঙ্গায় আমরা বিধানসভা থেকে একটি চিকিৎসক টিমকে পাঠিয়েছিলাম। প্রধানমন্ত্রী এর গুরুত্ব বিচার করে আজকে অন্ধ্রপ্রদেশে আসছেন। তিনি অন্ধ্রপ্রদেশর বিভিন্ন এলাকা ভিজিট করছেন। কাজেই পরিস্থিতির গুরুত্বটা বিবেচনা করে বামফ্রন্ট সরকারের তরফ থেকে, বিধানসভার তরফ থেকে ত্রাণ সামগ্রী নিয়ে চিকিৎসকদলকে ওখানে পাঠানো হোক।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ রায়, মীরাটের ব্যাপারে এখান থেকে একটা রেজোলিউশন করে চিকিৎসকদলকে পাঠাবার কথা হয়েছিল ত্রাণ সামগ্রী ওষুধপত্র নিয়ে। তাতে আপনাদের পার্টির দুজন ডাক্তার সদস্য ছিলেন। তাতে আপনি এবং তরুণ অধিকারী ছিলেন। শেষে দেখা গেল আপনাদের দুজনকে বাদ দিয়ে টিমকে যেতে হল। অল পার্টি টিম আর রইল না। এটা অ্যাসেম্বলির পক্ষে খুবই এমব্যারাসিং ব্যাপার। যখন আমরা অল পার্টি ডিসিসন নিই তখন অ্যাসেম্বলি ফ্লোরে রেজলিউশন করি এবং আমি মনে করি এটা কার্যকর হওয়া উচিত আপনাদের বাদ দিয়ে টিম গেল, ওষুধপত্র দিয়ে এল। আপনারা যা মাইন্ড করার করলেন। তখন আমি এইটা মনে করেছি যে, এই ধরনের অ্যাসেম্বলি ফ্লোরে রেজলিউশন করে ভবিষ্যতে আর কোনও টিম পাঠাব না। এটা এফেক্টিভ করা যায় না। এটা ঠিক নয়। গভর্নমেন্ট যদি কোনও টিম পাঠাতে চায় তো পাঠাতে পারে এবং রিলিফ মেটিরিয়্যাল পাঠাতে চায় তো তারা পাঠাক। আমি কোনও ঝামেলার মধ্যে পড়তে চাই না।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আজকে যে বিষয়টি বারংবার আলোচিত হয়েছে, আমি সেটি আর একবার উল্লেখ করতে চাই। রাজ্য বিদ্যুত পর্ষদ, ডি.পি. এল. এ ৪৮ ঘন্টা ধর্মঘটের ব্যাপারে আমাদের জানার প্রয়োজন হচ্ছে এই, বামফ্রন্ট সরকারের শ্রম নীতির পরিবর্তন হয়েছে কিনা। এখন বিধানসভা চলছে। শ্রমনীতির পরিবর্তন যদি হয়ে থাকে যে, ধর্মঘট করা চলবে না, ধর্মঘট করলে চাকরি যাবে, বদলি হবে তাহলে মন্ত্রী এসে সেটা ঘোষণা করুন যে সামগ্রিক ভাবে শ্রমনীতির বদল ঘটেছে। এখন সভা চলছে, সেটা আমাদের এসে জানিয়ে যান যে, শ্রমনীতির বদল হল কিনা এবং সরকার এই ধর্মঘটকে বেআইনি ঘোষণা করছেন কিনা। রাজ্যের বামফ্রন্ট সরকারের কাছে কোনও প্রস্তাব নেই, আর অন্য দিকে কেন্দ্র এসমা জারি করেছে। আমাদের মনে হয় পশ্চিমবাংলাতেও মিনিয়েচার ফর্মে এসমা জারি হল। পশ্চিমবঙ্গ সরকার ক্যাবিনেটের ঘোষিত সিদ্ধান্ত অনুযায়ী ঘোষণা করলেন, না, মন্ত্রী নিজে এক তরফা ভাবে সিদ্ধান্ত ঘোষণা করলেন? সামগ্রিক ভাবে ধর্মঘটকে বেআইনি করে দেবার বিষয় ভাবছেন কিনা—এই সমস্ত বিষয়গুলিতে সরকারি শ্রমনীতির পরিবর্তন যদি ঘটে থাকে তাহলে এটাকে আমরা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় বলে মনে করি। এই প্রসঙ্গে আমি রাজ্যের মুখ্যমন্ত্রীর মনোভাব সভায় বিবৃত করবার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকের প্রভাতী দৈনিকে পশ্চিমবাংলার মানুষ জানল যে, বিদ্যুৎমন্ত্রী বলে একজন মন্ত্রী পশ্চিমবাংলায় আছেন। কারণ, বিদ্যুতের সঙ্গে পশ্চিমবাংলার জনসাধারণের অনেকদিন আগেই সংযোগ বিচ্ছিন্ন ঘটে গেছে। স্যার, আপনি জানেন যে, মানুষ যখন বিদ্যুত পাচ্ছে না, হতাশায় ভুগছে তখন সমস্ত রাগটাই ঐ শ্রমিক কর্মচারিদের উপর গিয়ে পড়ছে। বিদ্যুত পর্ষদে ৭/৮ টি ইউনিয়ন আছে। গুরুপদ স্বামীর [illegible] আমরা প্রবীর সেনগুপ্তের কণ্ঠে আজকে শুনতে পেলাম। আমি প্রবীরবাবুকে অনুরোধ

করছি, ধর্মঘট ভাঙ্গার পিছনে এত সময় না দিয়ে পশ্চিমবাংলার মানুষ যাতে বিদ্যুত পায়, কলকারখানা যাতে চালু থাকে, হসপিটাল যাতে নিয়মিত চলে, সংবাদপত্র যাতে ঠিকমতো চালু থাকে সেদিকে যদি একটু নজর দেন তাহলে ভাল হয়। এই ধর্মঘটকে পশ্চিমবাংলার মাটিতে যদি বেআইনি ঘোষণা করতে না পারেন তাহলে এখানকার শ্রমিক কর্মচারিরা অন্যায়, অবিচারের বিরুদ্ধে ধর্মঘট করেছে, করবে। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সাংসদের নেতৃত্বে যে কমিটি হল সেই কমিটির রায় বেরল। সেখানে বৈষম্য দেখা দিয়েছে। এই বৈষম্যের বিরুদ্ধেই কর্মচারিরা গর্জে উঠেছে, প্রতিবাদ করছে।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি প্রথমেই বলে রাখি যে আমি যে বিষয়টি নিয়ে বলছি সেটা কংগ্রেস, কমিউনিস্ট বা বিশেষ কোনও দলের ব্যাপার নয়। স্যার, আপনি জানেন, এর আগেই আমি বলেছিলাম সুব্রত সরকার এবং সমরেশ সরকার টুইন ব্রাদার, যমজ ভাইদের কথা। তারা বেথুয়াডহরিতে থাকে এবং বঙ্গবাসী কলেজের ইংরাজি অনার্স বিভাগের তারা ছাত্র। তারা পার্ট ওয়ান পরীক্ষা দিয়েছিল গত বছর এবং তারা ন্যাশনাল স্কলারশিপ পাওয়া ছাত্র। অত্যন্ত দরিদ্র, নিম্ন মধ্যবিত্ত পরিবারের তারা সন্তান। তাদের বাবা প্রাথমিক শিক্ষক। তারা এতই দরিদ্র পরিবারের সন্তান যে ন্যাশনাল স্কলারশিপের টাকা তাদের সংসারের জন্য দিতে হয়। এই দুজন ছাত্র একসঙ্গে কলকাতায় এসে পড়াশুনা করতে পারে না। একটি টিকিটে একজন তিনদিন আসে এবং বাকিজন আর তিন দিন আসে। এই নিরীহ, নিরপরাধ দুটি ছাত্র তারা বরাবর ভাল ফল করে এসেছে এবং কৃতি ছাত্র বলে সেখানে অধ্যাপকরাও লিখিতভাবে জানিয়েছেন। বঙ্গবাসী কলেজের প্রিন্সিপ্যাল, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির এম. এল. এ. শ্রীবেরা এখানে আছেন, তিনিও জানেন। সেখানে হেড অব দি ডিপার্টমেন্ট লিখিতভাবে দিয়েছেন যে তারা ব্রিলিয়ান্ট স্টুডেন্ট শুধু নয়, তাদের মেমরি একেবারে ফটোগ্রাফি মেমরি। ইতিহাসে পাশ কোর্সে—ইংলিশ অনার্সের ছাত্র তারা পার্ট ওয়ানের আগে ক্লাশে উঠতে যা পরীক্ষা হয় তাতে প্রথম হয়েছে একজন এবং দ্বিতীয় হয়েছে আর একজন। সেই রকম দুটি ছাত্র পাশকোর্সে তিনটি পেপার ইতিহাসের, তারমধ্যে সেকেন্ড পেপারে আর. এ. করেছে। তারা পরীক্ষা দিয়েছে মৌলানা আজাদ কলেজে, যে কলেজের একটা সুনাম আছে পরীক্ষা নেবার ব্যাপারে। কেন এত ভাল লিখেছে এই বলে আর. এ. করে দেওয়া হয়। আমি সিনেট সদস্য হিসাবে আমার কাছে তিনমাস বাদে সংবাদটা আসে। তারা আমার কাছে আবেদন জানায়। আমি তাদের নিয়ে প্রথমে ভাইস চ্যান্সেলারের কাছে যাই। সেখানে সম্পূর্ণভাবে কোনও রাজনৈতিক ছোঁয়াটি না রেখে, কোনও মিছিল, মিটিং না করে সরাসরি তাঁর কাছে যাই একজন সিনেট সদস্য হিসাবে তাঁর কাছে বিচার চাওয়ার জন্য। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ জানাই যে তিনি ৩৫ মিনিট ধরে এ সম্পর্কে কথাবার্তা বলেন এবং আমার নিজের ধারণা হয়েছিল যে তিনি কনভিনসড হয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে আমার কোনও অভিযোগ নেই। কিন্তু ভাস্করবাবুর এই নিরপরাধ দুটি ছেলেকে ভিনডিক্টিভ ওয়েতে তাদের গলা টিপে হত্যা করার চেষ্টা করছেন। স্যার, অগত্যা কোনও বিচার না পেয়ে তারা হাইকোর্টের কাছে বিচার চাইতে যায়। মাননীয় বিচারপতি শ্রী সুশান্ত চ্যাটার্জি, তিনি রায়ে বলে দিয়েছেন যে আর. এ. কমিটি এবং সিন্ডিকেট থেকে যা বলা

হয়েছে সেটা সেট অ্যাসাইড সম্পূর্ণভাবে এবং তারা পরীক্ষা দিতে পারবে এ বছর। স্যার, আরও গুরুত্বপূর্ণ ব্যাপার, আপনি উকিল মানুষ, আপনি বুঝতে পারবেন, ২৬ পাতার রায় পুরোটা পড়ে শুনিয়েছে এবং হাইকোর্টের কর্মচারিদের নির্দেশ দিয়েছেন যে আজকেই এটা কলকাতা বিশ্ববিদ্যালয়ে জমা দিতে এবং আগামী সোমবারের মধ্যে তারা ফর্ম ফিল আপ করতে পারবে, আর কোনও জায়গায় অ্যাপিল করতে পারবে না। এমন কি সুপ্রিম কোর্টে, ডিভিসন বেঞ্চে অ্যাপিল করতে পারবে না—এতো সিরিয়াস ইন নেচার ব্যাপার তা ভারডিক্টের মধ্যে আছে। কাজেই স্যার, আমি দাবি করছি, এই অন্যায়ের যেন পুনরাবৃত্তি না হয়। এটা স্যার, কোনও সাধারণ মামুলি কোনও অন্যায় নয়, ভাস্করবাবু যে অন্যায় করলেন আমি একজন সিনেটের সদস্য হিসাবে তাঁর পদত্যাগ দাবি করছি। এই মানুষটাকে এক মুহূর্তের জন্যও যেন কলকাতা বিশ্ববিদ্যালয়ে না দেখি। এ ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর ও মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অনুরোধ জানাচ্ছি যেন তারা বিচার পায়।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে একটি গুরুত্বপূর্ণ বিষয় আমি সভায় উপস্থিত করতে চাই। আজকে দৈনিক পত্রিকাতে একটি গুরুত্বপূর্ণ অথচ স্পর্শকাতর বিষয় প্রকাশিত হয়েছে সেটা হচ্ছে যে ঐ দ্বারকার শংকরাচার্যকে কেন্দ্র করে একটি গোষ্ঠী কম্যুনালিজমের বিষ ছড়িয়ে দেবার চেষ্টা করছে। তারা ঘোষণা করেছে যে এই ভারতবর্ষের বুকে তিনশো মসজিদ ভেঙ্গে দেবে, দখল করে নেবে। এরকম একটা স্পর্শকাতর বিষয় তারা ঘোষণা করেছে। আমি মনে করি, এখানে সদস্য যারা আছেন তাদের এ ব্যাপারে ধিক্কার জানানো উচিত, প্রতিবাদ জানানো উচিত। স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে যে রিপোর্ট পড়লেন শুনে আশ্চর্য হলাম যে দ্বারকার শংকরাচার্যকে অ্যারেস্টের ব্যাপারে বা তার প্রতিবাদে যে মিছিল হয়েছিল সেই মিছিলে তিনজন বিধায়ক উপস্থিত ছিলেন এবং তারমধ্যে সুব্রতবাবু উপস্থিত ছিলেন। স্যার, সাম্প্রদায়িকতার বিষ নষ্ট করার জন্য যেখানে আমরা সর্বদলীয়ভাবে চেষ্টা করছি। সেই জায়গায় দাঁড়িয়ে মসজিদ ভেঙ্গে দেবার জন্য, দখল করার জন্য প্রচেষ্টা চলছে।

[3-20 — 4-00 P.M.] (Including adjournment)

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে প্রায় কয়েক লক্ষ ছাত্রছাত্রী মাধ্যমিক পরীক্ষা দিয়েছে। গতবার আমরা দেখেছি যে হায়ার সেকেন্ডারিতে অ্যাডমিশনের ব্যাপারে সমগ্র পশ্চিমবঙ্গ জুড়ে একটা তীব্র সমস্যা ছিল। শহরেও এই ভর্তির সমস্যা তীব্র ছিল, বহু ছাত্রছাত্রী ঠিকমতো সুবিধা জনক জায়গায় ভর্তি হতে পারেনি এবং গ্রামাঞ্চলেও এই সমস্যা তীব্র ছিল। প্রতিটি ব্লকে কোথাও একটা, আবার কোথাও নেই হায়ার সেকেন্ডারি স্কুল। এবারেও ভর্তির ব্যাপারে তীব্র সমস্যা দেখা দেবে। মাস খানেকের মধ্যে মাধ্যমিক পরীক্ষার রেজাল্ট বের হবে এবং তারপরে হায়ার সেকেন্ডারিতে ভর্তির ব্যাপারে প্রচন্ড সমস্যা দেখা দেবে। কাজেই আমার মনে হয় আগে থেকে নুতন করে যদি হায়ার সেকেন্ডারি স্কুল বাড়ানো না হয় তাহলে বহু সংখ্যক ছাত্রছাত্রী ভর্তি হতে পারবে না, তারা হায়ার সেকেন্ডারিতে ভর্তি হবার সুযোগ থেকে বঞ্চিত হবে। আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে জেলা ভিত্তিক দেখা হোক যে প্রত্যেক ব্লকে কয়টা করে উচ্চ মাধ্যমিক শিক্ষা প্রতিষ্ঠান আছে এবং শহরগুলিতে কি সমস্যা আছে। এই সমস্যা সমাধানের জন্য এখন থেকে

তৎপর হতে হবে। প্রতি বছর যে ভাবে ছাত্রছাত্রীরা বিপর্যস্ত হচ্ছে, আমি বহরমপুর শহরে দেখেছি যে সুদূর কান্দীতে গিয়ে ছাত্রছাত্রীদের ভর্তি হতে হয়েছে। কাজেই বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ, এখন থেকে এই বিষয়টা দেখা দরকার। সেজন্য আমি মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার :** এখন বিরতি। আমরা আবার ৪টার সময়ে মিলিত হব।

(At this stages the House was adjourned till 4-00 P.M.)

[4-00 — 4-10 P.M.]

## LAYING OF REPORT

**Presentation of the Second Interim Report of the Committee on the Questions of Subject Committee**

Shri Amalendra Roy The Chairman : Sir, I beg to present the Second Intrim Report of th Ad-hoc Committe on the Questions of Subject Committees.

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand. Nos. 24, 53, 75. 76, 87, 88, 93, 94, 95, 96, 97, 74 and 92

**Mr. Speaker :** There is one cut motion on Demand No. 24, one cut motion on Demand No. 53, 4 cut motions on Demand No. 75, one cut motion on Demand No. 88, one cut motion on Demand No. 94, four cut motions on Demand No. 74 and five cut motions on Demand No. 95. All the cut motions are in order.

### Demand No. 24

**Shri Sultan Ahmed :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

### Demand No. 53

**Shri Sultan Ahmed :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

### Demand No. 75

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of Demand be reduced to Re. 1.

**Shri Sultan Ahmed, Shri Apurbalal Majumdar :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

### Demand No. 88

**Shri Apurbalal Majumdar :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

**Demand No. 94**

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

**Demand No. 74**

**Shri Saugata Roy, Shri Apurbalal Majumdar, Shri Sultan Ahmed :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

**Demand No. 92**

**Shri Sultan Ahmed, Shri Saugata Roy, Shri Apurbalal Majumdar, Shri Satya Ranjan Bapuli :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রী আনীত শিল্প এবং বাণিজ্য দপ্তরের বাজেট বরাদ্দের বিরোধিতা করছি এবং এ ব্যাপারে আমাদের আনা কাটমোশনগুলি সমর্থন করছি। স্যার, আমরা জানি আমাদের এই সমস্ত বক্তৃতার শেষে সাধারণত মুখ্যমন্ত্রী বলে থাকেন—আমাদের পয়েন্টের জবাব না দিয়ে—কংগ্রেস পশ্চিমবাংলা বিরোধী, ওঁরা হলদিয়া চান না ইত্যাদি। তিনি যে কথা বলবেন তা আমি আগে থাকতেই বলে রাখছি। আমরা পশ্চিম বাংলার মানুষ, আমরা আশা করছি মুখ্যমন্ত্রীর মতো আমরাও অনেক দিন পশ্চিমবাংলায় থাকব। সুতরাং এ রাজ্যে যাতে শিল্প স্থাপন হয় তার জন্য আমরা আগ্রহী, এ রাজ্যে যাতে বেকাররা চাকরি পায় তার জন্য আমরা আগ্রহী এবং আমাদের সমালোচনাগুলো সেই দৃষ্টিভঙ্গির। কিন্তু পশ্চিমবাংলায় শিল্প স্থাপন হচ্ছে না, বা কতটা হচ্ছে, সেটা আমি বিশ্লেষণ করার চেষ্টা করব। মুখ্যমন্ত্রী, তাঁর বাজেট বক্তৃতায় বলছেন, We are happy that with sustained efforts of all the State Industrial Development Agencies, A considerable headway has been made towards achieving our desired objectives. তাঁর মধ্যে উনি আরও বলেছেন, The harmonious state of industrial relations continues and despite various limitations and constraints, the raising trend of industrial production could be maintained. আমি এই প্রসঙ্গে বলি যে, মুখ্যমন্ত্রী নিশ্চয়ই খুব চেষ্টা করছেন যাতে এই রাজ্যে একটু শিল্প বিনিয়োগের আবহাওয়া তৈরি হয় উনি এটা চান, এ ব্যাপারে আমার কোনও সন্দেহ নেই। এবং এটা চান বলেই উনি রাজ্যের শ্রমিক শ্রেণীর কাছ থেকে একটা বড় বেশি মূল্য আহরণ করে নিচ্ছেন। এ রাজ্যে শ্রমিক শ্রেণী আন্দোলন করে না। আমি লেবার ইন ওয়েস্ট বেঙ্গল বইটিতে দেখলাম 'কেশোরাম ইন্ডাস্ট্রিস' বলে একটি কারখানা তিন বছর পরে খুলেছে। আমরা এটা ভাবতেই পারি না, এর আগে হলে কলকাতার রাস্তায় মিছিল হত, অনেক আন্দোলন হত, কৌটো ঝাঁকাতো। তিন বছর কারখানা বন্ধ আমরা কেউ জানতে পারি নি। কারণ মুখ্যমন্ত্রী চান না শ্রমিকরা আন্দোলন করে। আমার কাছে লিস্ট আছে, ৮টা জুট মিল এখনও বন্ধ আছে। লেবার ইন ওয়েস্ট বেঙ্গল বইটিতেই উল্লেখ করা হয়েছে, ৮টা জুট মিল মিলিয়ে ৩০ হাজার শ্রমিক কাজ করত, সেই জুট মিলের শ্রমিকরা এখন কলকাতায় এসে আন্দোলন করে না। তার কারণ

মুখ্যমন্ত্রী চান না, স্বভাবতই তাঁর দল চায় না, সিটু চায় না। সুতরাং হারমোনিয়াস স্টেট অব ইন্ডাস্ট্রিয়াল রিলেশনস। এটা শ্মশানের শান্তি। মুখ্যমন্ত্রীর নেতৃত্বে যে সরকার চলছে তাঁরা শিল্পপতিদের উৎসাহিত করতে চান। সেই জন্য আন্দোলন এই রাজ্যে বন্ধ। কিন্তু তা সত্ত্বেও শিল্পপতিরা এই রাজ্যে বিনিয়োগ করছে কিনা এটা বিচার করে দেখা দরকার। তার আগে আমি অন্য দু' একটা কথা বলে নিই। মুখ্যমন্ত্রী তাঁর বাজেট ভাষণে কেন্দ্রীয় সরকারের কি কি বাধায় এখানে শিল্প হয় নি তা উল্লেখ করেছেন, In the past decades various factories especially the Centre's reluctance to locate any major Central Sector Project in West Bengal gradually eliminated the growth impulses needed to push the economy of the State.এটা উনি বলেছেন যে, কেন্দ্রের জন্য এখানে নাকি শিল্প হয় নি। আবার মুখ্যমন্ত্রী এই বাজেট বক্তৃতায় কেন্দ্র এ রাজ্যে শিল্পের জন্য কি কি করেছে—এখানে কেন্দ্রে মানে আগের সরকার, নতুন বন্ধু সরকার নয়—তা বলেছেন। উনি বলেছেন, দুর্গাপুর ইস্পাত কারখানার মডার্নাইজেশন বা আধুনিকীকরণের জন্য ২৭০০ কোটি টাকার প্রস্তাব কেন্দ্র মঞ্জুর করে দিয়ে গেছে এবং তার কাজ শুরু হয়েছে। যদিও আমাদের মুখ্যমন্ত্রীর সরকার প্রস্তুত নন তবুও কিছু কিছু কাজ যাতে পশ্চিমবাংলায় পাওয়া যায় তার জন্য চেষ্টা চলছে। তবে এখানে মুখ্যমন্ত্রী কিছুটা উল্লেখ করেছেন, সবটা উল্লেখ করেন নি মুখ্যমন্ত্রীর বাজেট বক্তৃতার মধ্যে ওর পরেই আছে বার্ণপুর ইসকোর আধুনিকীকরণের কথা। বার্ণপুরে ইসকোর আধুনিকীকরণের জন্য জাপানী সহযোগিতায় ৩০০০ কোটিরও বেশি টাকার একটা বিরাট প্রকল্প আগের কেন্দ্রীয় সরকার মঞ্জুর করে দিয়ে গিয়েছিলেন। আপনাদের বন্ধু সরকার আসার পর সেই প্রকল্পকে কেঁচে-গন্ডুষ করা হচ্ছে, ডঃ এম. এন. দস্তুরকে দেওয়া হচ্ছে স্টাডি করার জন্য। সিদ্ধান্ত হয়ে গিয়েছিল কৃষ্ণমূর্তি বলেছিলেন টার্ন কি পদ্ধতিতে জাপানী সহযোগিতায় বার্নপুর ইসকোর আধুনিকীকরণ হবে। সেটাও বন্ধ হয়ে গেছে।

[4-10 — 4-20 P.M.]

আমি আশা করি, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সেই মডার্নাইজেশন যাতে তাড়াতাড়ি হয় তারজন্য চেষ্টা করবেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আরও তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন শালবনীতে টেঁকশাল করার জন্য শ্রী রাজীব গান্ধী ১৯৮৬ সালে প্রমিস করে গিয়েছিলেন। সেই চিঠির কথা তিনি বলেছেন যে শালবনীতে টেঁকশালের অনুমোদন পেয়েছেন। সুতরাং কাজগুলিকে আরও এগিয়ে নিয়ে যেতে হবে। কেন্দ্র কিছু করেনি বলে পশ্চিমবাংলায় কিছু হয়নি এটা ঠিক নয়। তিনি তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন, ডানকুনিতে যে লো টেম্পারেচার কোন কার্বোনাইজেশন প্ল্যান্ট তৈরি হবে তার থেকে যে গ্যাস তৈরি হবে সেই গ্যাস গ্রেটার ক্যালকাটায় গ্যাস সাপ্লাই আন্ডারটেকিং হবে। এটা আগেকার কেন্দ্রীয় সরকার করে দিয়ে গেছেন। এই রাজ্যে একদম কিছু করা হয়নি এটা ঠিক নয়। আরও একটি ইনটারেস্টিং ফিগার আমি আপনাকে বলি, আপনার শুনতে আগ্রহ লাগবে লিস্ট অফ্ অন-গোয়িং সেন্ট্রাল প্রোজেক্ট অ্যাজ অন ৩১-৩-৮৯, আমার কাছে একটা লিস্ট আছে, সেই লিস্ট দেখলে দেখা যাচ্ছে, পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি হয়েছে অন-গোয়িং সেন্ট্রাল প্রোজেক্ট ৩১-৩-৮৯। সংখ্যার দিক থেকে পশ্চিমবাংলায় বেশি হয়েছে। আমি বলছি ইকনমিক ট্রেন্ড থেকে। যতগুলি অন-

গোয়িং প্রোজেক্ট ছিল তাঁর মোট ভ্যালু হচ্ছে ৩ হাজার ১৬ কোটি ৭০ লক্ষ টাকা আর ঐ সময় স্যাংশন যে হয়নি তা নয়, ইসকো স্যাংশান্ড হয়েছে। সংখ্যার দিক থেকে খুব কম নয়। সুতরাং সবচেয়ে বেশি অন গোয়িং প্রোজেক্ট ছিল ওয়েস্ট বেঙ্গল। ওয়েস্ট বেঙ্গল ইজ ফার্স্ট ইন অল ইন্ডিয়া হাইয়েস্ট নাম্বার অব সেন্ট্রাল প্রোজেক্ট অ্যাজ অন ৩১-৩-৮৯। ওয়েস্ট বেঙ্গল ৩৯, মহারাষ্ট্রে ছিল ৩৩, মধ্যপ্রদেশে ২৬ আর বিহারে ৩১ অন গোয়িং সেন্ট্রাল প্রোজেক্ট।—সুতরাং এটা থেকেই বোঝা যাচ্ছে পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি। আমি ইকনমিক ট্রেন্ডস-পেজ-১৬আগস্ট ১৯৮৯ থেকে বলছি। পরে হয়তো মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলতে পারেন উনি এই ফিগার কোথা থেকে পেলেন আমি বুঝতে পারলাম না, সেইজন্য আমি আগে থেকে বলে দিলাম। সুতরাং যতগুলি অন-গোয়িং প্রোজেক্ট ছিল তার মোট ভ্যালু হচ্ছে প্রায় ৩ হাজার ১৬ কোটি ৭০ লক্ষ টাকার মতন। সুতরাং কেন্দ্র থেকে ইনভেস্টমেন্ট একদম হয়নি এটা ঠিক নয়। একথা মুখ্যমন্ত্রী বলেন যে সেন্ট্রাল ফিনান্সিয়াল ইনস্টিটিউশনের কাছ থেকে পশ্চিমবাংলা যথেষ্ট সাহায্য পায়নি। যদি আপনি অল ফিনান্সিয়াল ইনস্টিটিউশন ধরেন—আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় একটা ভাল কাজ করেছেন যে একটা বই ছাপিয়েছেন—তা না হলে এর আগে স্ট্যাটিসটিক্স নেবার জন্য আমাকে কমার্শিয়াল লাইব্রেরিতে যেতে হত-আই. ডি. বি. আই, আই. এফ. সি. আই, আই. সি. আই. সি. আই এবং অল ব্যাঙ্কগুলি যে ফিনান্সিয়াল অ্যাসিসট্যান্স দেয় তা পশ্চিমবাংলা অন্য রাজ্য থেকে তুলনামূলকভাবে কম একথা অর্থমন্ত্রী মহাশয় প্রায়ই বলেন। হ্যাঁ, পশ্চিমবাংলায় ক্রেডিট ডিপোজিট রেশিও কম। একমাত্র কোথায়, কোন ফিনান্সিয়াল ইনস্টিটিউশন পশ্চিমবাংলাকে ম্যাক্সিমাম সাহায্য দিচ্ছেন সেটা জেনে রাখা দরকার। আই. আর. বি আইয়ের টোটাল অ্যাসিস্টান্স হচ্ছে ২২ পারসেন্ট এবং এটা পশ্চিমবাংলাকে দিচ্ছে। সুতরাং আমি যে কথা বলছি ইট ইজ নট্ অ্যাজ ইফ যে কেন্দ্র কিছু করেনি। কেন্দ্রীয় প্রোজেক্ট এখানে হয়েছে। কেন্দ্রীয় ফিনান্সিয়াল সংস্থাগুলির সাহায্য অপেক্ষাকৃত কম, কিন্তু আই. আর. বি. আই সাহায্য বেশি দিয়েছে। এই পরিপ্রেক্ষিতে আমরা কতদূর কি করেছি সেটা দেখা দরকার। পশ্চিমবাংলায় যে গ্রোথ ইমপালসের কথা বলেছেন—মুখ্যমন্ত্রীর বক্তব্য অনুযায়ী পশ্চিমবাংলায় সেই পরিমাণ ইনভেস্টমেন্ট হচ্ছেনা। এটা খুবই স্যাড। একটা ইনটারেস্টরিং স্টাটিসটিক্স আমি দেখছিলাম, জয়েন্ট স্টক্ কোম্পানি যত ভারতবর্ষে আছে তার পেড্-আপ ক্যাপিটাল-এর পরিমাণ হচ্ছে পশ্চিমবাংলায় (জয়েন্টস্টক্ কোম্পানি)র সবচেয়ে বেশি। পশ্চিমবাংলায় টোটাল নাম্বার অফ জয়েন্ট স্টক কোম্পানি রেজিস্টার্ড হচ্ছে ২৬ হাজার ৩৬৬। তার পেড-আপ ক্যাপিটাল হচ্ছে ৮ হাজার ৭০৫ কোটি টাকা। সেই তুলনায় মহারাষ্ট্রে টোটাল নাম্বার হচ্ছে বেশি, ৪১ হাজার ২৭২ আর তার পেড-আপ ক্যাপিটাল হচ্ছে মাত্র ৪ হাজার ৮৪৫ কোটি টাকা। তার মানে হচ্ছে ইন টার্মস অফ টোটাল পেড্ আপ অফ জয়েন্ট স্টক কোম্পানি পশ্চিমবাংলা হচ্ছে ভারতবর্ষের মধ্যে প্রথম। কলকাতায় হেড অফিস আছে, মুখ্যমন্ত্রীর কথা অনুযায়ী সংস্থাগুলি পশ্চিমবাংলায় বিনিয়োগ করছে না, যেহেতু জয়েন্ট স্টক কোম্পানি এখানে রেজিস্টার্ড সেহেতু এখানে পেড-আপ ক্যাপিটাল দেখানো হয়েছে কিন্তু ইনভেস্টমেন্ট পশ্চিমবাংলায় হচ্ছে না। কেন হচ্ছে না সেই ব্যাপারে আমি পরে যাচ্ছি। কিন্তু এটা যথেষ্ট ভাল লক্ষণ নয়। তাই আমি স্যার, আপনার কাছে কেন হচ্ছে না সেটা বলার আগে অন্য একটি রাজ্যের সঙ্গে আমাদের রাজ্যের তুলনা

করব। সেই রাজ্যটির নাম মহারাষ্ট্র। পশ্চিমবঙ্গে ১৩ বছর জ্যোতিবাবুর নেতৃত্বে বামফ্রন্ট সরকার রয়েছে কিন্তু মহারাষ্ট্রে মোটামুটি কংগ্রেস সরকারই রয়েছে। মহারাষ্ট্রে সমস্যা পশ্চিমবঙ্গের তুলনায় অন্যরকম। এই দুটিই হচ্ছে সবচেয়ে বেশি ইন্ডাস্ট্রিয়ালাইজড স্টেট। মহারাষ্ট্রে শ্রমিকের সংখ্যা আমাদের চেয়ে বেশি। মহারাষ্ট্রে কারখানায় ফ্যাক্টরীতে শ্রমিকের সংখ্যা ১১ লক্ষ ৯০ হাজার, আর পশ্চিমবঙ্গে শ্রমিকের সংখ্যা ৯ লক্ষ ১৯ হাজার। মহারাষ্ট্র সেদিক থেকে বেশি ইন্ডাস্ট্রিয়ালাইজড অবশ্য সবটাই মিল্ক অ্যান্ড হানি নয় সেখানে সবচেয়ে বেশি সিক ইন্ড্রাস্ট্রিয়াল ইউনিট আছে, টেক্সটাইল ইন্ডাস্ট্রির জন্য খুব বেশি রিসেসন হচ্ছে মহারাষ্ট্রকে সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত করছে। আপনি শুনলে আশ্চর্য হবেন মহারাষ্ট্রে ২৫২ টি রুগ্ন কারখানা বাদে, এস. এস. আই. বাদে লার্জ অ্যান্ড মিডিয়াম রুগ্ন কারখানা অ্যামাউন্ট আউটস্ট্যান্ডিং ৮৩২ টি, পশ্চিমবঙ্গে সেখানে ১৫১ টি রুগ্ন কারখানা আছে তার অ্যামাউন্ট আউটস্টান্ডিং হচ্ছে ৪২২ কোটি টাকা। তার মানে প্রবলেম অফ সিকনেস যা নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী বারবার বলেন সেটা মহারাষ্ট্রের ক্ষেত্রে ইনডেমিক আরও বেশি স্ট্রং দ্যান ওয়েস্ট বেঙ্গল। সুতরাং রুগ্নতা থেকে যে বাদ যাচ্ছে তা নয়, কিন্তু তা সত্ত্বেও পশ্চিমবঙ্গের সমস্যা নিয়ে চিন্তা হচ্ছে এই জন্য যে পশ্চিমবঙ্গে বেকারের সংখ্যা ডবল। এই একটা ব্যাপারেই পশ্চিমবঙ্গ ভারতবর্ষের প্রায় প্রথমে রয়েছে। আপনি জানেন স্যার, সেটা হচ্ছে নাম্বার ইন আনএমপ্লয়েড, আনএমপ্লয়েড লেটেস্ট লেবার ইন ওয়েস্ট বেঙ্গল অনুসারে পশ্চিমবঙ্গে আনএমপ্লয়েডের সংখ্যা ৪৫ লক্ষ। মহারাষ্ট্রে সেই জায়গায় আনএমপ্লয়েডের সংখ্যা ২৭ লক্ষ ৪১ হাজার ১৯৮৯ পর্যন্ত। মহারাষ্ট্রে সিক ইন্ডাস্ট্রি বেশি কিন্তু পশ্চিমবঙ্গে বেকারের সংখ্যা বেশি। মহারাষ্ট্রে আর একটা মজার ব্যাপার অ্যানুয়েল প্লেসমেন্ট ওরা প্রতি বছর এমপ্লয়েমেন্ট এক্সচেঞ্জ থেকে—পশ্চিমবঙ্গ দেয় ১০ হাজার আর মহারাষ্ট্র দেয় ৬০ হাজার থ্রু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ। তাই ওরা যে সমস্যা থেকে মুক্ত তা নয় ওদের সিকনেস সমান রয়েছে। ওদের ফ্যাক্টরী ওয়ার্কার্স—ট্রাডিশন্যাল সানসেট ইন্ডাস্ট্রি বেশি যার জন্য বেশি মানুষ চাকরি পায়। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের মুখে শুনি কেন্দ্রের অপ্রতুলতার জন্য কারখানা রুগ্ন হচ্ছে, পশ্চিমবঙ্গ এগোতে পারছে না। এই যুক্তিটা দাঁড়াচ্ছে না এবং কেন দাঁড়াচ্ছে না একটা সহজ উদাহরণ দিলে আর দু-একটা ঘটনা বললে ব্যাপারটা আপনার কাছে সহজ হয়ে যাবে। মহারাষ্ট্র কি বকম ভাবে ফ্যাক্টরী রাখার চেষ্টা করছে? মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অনেকবার বিদেশে গিয়েছিলেন, প্রতিবারই যাবার আগে বলেন এন. আর. আই. ইনভেস্টমেন্ট আনা যায় কিনা, সেইজন্য যাই। এন. আর. আই. নন রেসিডেন্ট ইন্ডিয়ান, বোথ রিপ্যাস্ট্রিয়েশন অ্যাজ ওয়েল অ্যাজ ননরিপ্যাস্ট্রিয়েশন। কোন স্টেটে কত বিনিয়োগ হয়েছে, এটা একটা ইমপরট্যান্ট ফিগার। পশ্চিমবঙ্গে এই পর্যন্ত বিনিয়োগ ইনভেস্টমেন্ট অ্যাপ্রুভাল কত পাওয়া গেছে, ৩ কোটি ৭১ লক্ষ টাকা। মহারাষ্ট্রে সেখানে কত টাকা, ১৪৪ কোটি টাকা। পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী ১২ বার বাইরে গেছেন। ৩ কোটি ৭৬ লক্ষ টাকা টোটাল বিনিয়োগ অ্যাজ অন আগস্ট ১৯৮৯। পশ্চিমবঙ্গের ৩ কোটি ৭১ লক্ষ টাকা মহারাষ্ট্রে ১৪৪ কোটি টাকা, এমন কি উত্তরপ্রদেশে এন. আর. আই. ইনভেস্টমেন্ট ৪০ কোটি ৭৬ লক্ষ, গুজরাটে ৪৮ কোটি অন্ধ্রপ্রদেশে ২৫ কোটি টাকার এন. আর. আই. পশ্চিমবঙ্গে এন. আর. আই. অন্ততপক্ষে ৮ নম্বরে পড়ে থাকছে। ইনভেস্টমেন্ট সেন্ট্রাল অর্গানাইজেশন আনতে পারছে। পশ্চিমবঙ্গে প্রোজেক্ট কম। ইনভেস্টমেন্ট দুটো সংস্থা

আছে। ডব্লিউ. বি. আই. ডি. সি পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন কর্পোরেশন এবং এস. আই. সি. এম. স্টেট ইন্ডাস্ট্রিয়াল কর্পোরেশন অফ মহারাষ্ট্র।

[4-20 — 4-30 P.M.]

দুটি ফিগারই মুখ্যমন্ত্রী বাজেট বক্তৃতায় আছে। ডব্লু. বি. আই. ডি. সি-র ফিগার কি? ডব্লু. বি. আই. ডি. সি. আপটু দি এন্ড অফ ডিসেম্বর, ১৯৮৯, ৪৫৪ টি ইউনিট করেছে এবং এর টোটাল প্রোজেক্ট কস্ট ৯৪৮ কোটি টাকা আই. ডি. সি.-র এই বছরের টোটাল অ্যাসিস্টেন্সের পরিমাণ হচ্ছে ৯৪৮ কোটি টাকা। তার তুলনায়—আমার কাছে স্কীমের ফিগার আছে - স্কীম, মহারাষ্ট্রের আই. ডি. সি. এখন পর্যন্ত যা ইউনিট করেছে তার টোটাল প্রোজেক্ট কস্ট হল ৮,২৯৯ কোটি টাকা। এখানে আই. ডি. সি. দিয়েছে ৯৪৮ কোটি টাকা, আর স্কীম ১৯৮৮ সালে দিয়েছে ৮,২৯১ কোটি টাকা—প্রায় নয় গুণ। আই. ডি. সি.- -সেখানে সেন্ট্রালের কোনও ব্যাপার নেই। স্কীম তার রিসোর্স থেকে করেন, কিন্তু সেক্ষেত্রে আমরা পিছিয়ে আছি। আরও ইন্টারেস্টিং ফিগার রয়েছে। সেটা হল - এপ্রিল, ১৯৮৯ থেকে ডিসেম্বর, ১৯৮৯ এই ছয় মাসে কর্পোরেশন ৯টি ইউনিটকে অ্যাসিস্টেন্স দিয়েছিল ইউথ এ টোটাল প্রোজেক্ট কস্ট অফ ৩১.২৮ কোটি টাকা। আর মহারাষ্ট্র ১২ মাসে টোটাল প্রোজেক্ট কস্টের ক্ষেত্রে যে সাহায্য দিয়েছে তার ফিগার আছে। সেখানে সেপ্টেম্বর, ১৯৮৮ থেকে সেপ্টেম্বর ১৯৮৯ এই ১২ মাসে স্কীম টোটাল অ্যাসিস্টেন্স দিয়েছে ৪২২ কোটি টাকা। তাহলে পশ্চিমবঙ্গে যেখানে ৬২ কোটি সেখানে ওঁরা ৪২২ কোটি, পশ্চিমবঙ্গে যেখানে ৯৪৮ কোটি সেখানে ওঁরা ৮,২৯১ কোটি। এরজন্য সেন্ট্রাল লাগে না, ফ্রেট ইক্যুইলাইজেশন লাগে না, ফিনান্সিয়াল ইনস্টিটিউশন লাগে না, বন্ধু সরকার লাগে না। একটা রাজ্যে ক্ষমতায় থাকলেই করতে পারা যায়।

মিঃ স্পিকার স্যার, এরপর আমি সেন্ট্রাল সাবসিডি স্কীমের কথায় আসছি। সেন্ট্রালের একটা সাবসিডি স্কীম ছিল। সেখানে দেখা যাচ্ছে "During that period, corporation disbursed an amount of Rs. 19.50 crores by way of financial assistance to industrial units including assistance under State Incentive Scheme and Central Investment Subsidy Scheme". ১৯.৫০ কোটি টাকা ছয় মাসে দেওয়া সেন্ট্রাল সাবসিডি স্কীমে। সেখানে মহারাষ্ট্র দিয়েছে ২৬.২০ কোটি টাকা এবং তারমধ্যে ১৯.৪০ কোটি টাকা ডিসবার্সড হয়েছে। এছাড়া প্যাকেজ স্কীম ইনসেন্টিভ যা রয়েছে তাতে সেপ্টেম্বর, ১৯৮৮ থেকে অক্টোবর, ১৯৮৮ পর্যন্ত মহারাষ্ট্র ইন্সেন্টিভ দিয়েছে ৩০ কোটি টাকা। সেন্ট্রাল সাবসিডি স্কীমের প্যাকেজ স্কীমে এটা তাঁদের নিজেদের সাবসিডি। তারপরও মহারাষ্ট্র গভর্নমেন্ট তাঁদের অন্যান্য কতগুলো স্কীমে, যেমন- রিফাইনান্স ফ্রম আই. ডি. বি. আই., সীড ক্যাপিটাল স্কীম অফ আই. ডি. বি. আই. প্রভৃতি স্কীমে টাকা দিয়েছে। মহারাষ্ট্র গভর্নমেন্ট প্রতি বছর পশ্চিমবঙ্গের ইকনমিক্স রিভিউ টাইপের একটি বই বের করেন। তার সঙ্গে তুলনা করলে বোঝা যাবে যে, একটা রাজ্য থেকে আর একটা রাজ্য পিছিয়ে যায় কেন। দুটি রাজ্যের তুলনামূলক ফিগারের ক্ষেত্রে আমি বলছিলাম যে, এন. আর. আই. ইনভেস্টমেন্টের ক্ষেত্রে এবং আর একটি - আই. ডি. সি. যা তাদের রাজ্যে সাহায্য দিয়েছে, তার ভিত্তিতে দুটি ক্ষেত্রেই মহারাষ্ট্র এগিয়ে আছে। আমি আরও বলি, মহারাষ্ট্রেও লেবার প্রবলেম আছে। আমার

কাছে ফিগার রয়েছে- নাম্বার অফ ম্যান-ডেজ লস্ট-এর হার মহারাষ্ট্রে পশ্চিমবঙ্গ থেকে বেশি। ওদের ওখানে টেক্সটাইলে স্ট্রাইক হয়েছিল। ওঁদের ওখানে ১৯৮৮ সালে টোটাল নাম্বার অফ ম্যানডেজ লস্ট হয়েছিল ১৩, ২৪, ২১৩ দিন ডিউ টু স্ট্রাইক। আমাদের এখানে সেই তুলনায় ভাল ছিল। ১৯৮৮ সালে আমাদের ম্যান-ডেজ লস্টের ফিগার বলছি - আমাদের ছিল অনেক কম। সেবারে এখানে স্ট্রাইক অনেক বেশি হয়েছিল। সেবারে ফিগার ছিল ৩৭ লক্ষ। ওঁদের ডিউ টু লক আউট ছিল ৩১ লক্ষ, আমাদের ছিল মাত্র ১৫ লক্ষ। তারমানে মহারাষ্ট্রে শ্রমিক অশান্তি বেশি কিন্তু ওরা নিজেদের রাজ্যে গোটা ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপ করেছে। এই রাজ্যে যে সংস্থাগুলো কাজ করছে ওরা বাইরে থেকে এসে ইনভেস্টমেন্ট করছে। ফিন্যান্স মিনিস্টার তাঁর বাজেট বক্তৃতায় এটা বলেছিলেন, যদিও তাঁর এইভাবে বলা ঠিক হয়নি। ফিন্যান্স মিনিস্টারের বাজেট বক্তৃতায় ছিল যে দি পারসেন্টেজ অব শেয়ার অফ ওয়েস্ট বেঙ্গল ইন দি টোটাল সেন্ট্রাল ইনভেস্টমেন্ট অ্যাজ ফলেন ফ্রম ১১.৭ পারসেন্ট ইন ১৯৭০ টু ৬.২ পারসেন্ট ইন ১৯৮৭, হোয়াইল দি পারসেন্টজ শেয়ার অব এ কম্প্যারেবল্ স্টেট ইন দি ওয়েস্টার্ন রিজিয়ন হ্যাজ ইনক্রিজড় ফ্রম ৩.১ পারসেন্ট ইন ১৯৭০ টু ১৭ পারসেন্ট ইন ১৯৮৭। তারমানে কম্প্যারঅ্যাবল স্টেট ইন দি ওয়েস্টার্ন রিজিয়ন বলতে উনি মহারাষ্ট্রের কথা বলেছেন। আমি তো বললাম মহারাষ্ট্রে সেন্ট্রাল ইনভেস্টমেন্ট এর সবটা রাজনৈতিক কারণ নয়। তারমানে বোম্বে হাইতে গ্যাস বেসড় ফার্টিলাইজার প্ল্যান্ট কারখানা হয়েছে। আমাদের এখানে বে অব বেঙ্গল যদি ভগবান করুন গ্যাস এবং তেল বেশি পাওয়া যায়, ইজি অ্যাভেলেবিলিটি অব ফুয়েল হয় তাহলে ইনভেস্টমেন্ট বেশি হবে। কিন্তু আমাদের নিজেদের প্রচেষ্টায় যেখানে ইনভেস্টমেন্ট করানোর কথা, সেখানে আমরা সেটা করতে পারিনি। আমি একটা ফিগার খুব কেয়ারফুলি দেখছিলাম। মাননীয় মুখ্যমন্ত্রী জয়েন্ট সেক্টর প্রোজেক্টের কথা যেটা বলেছেন, আমরা হাউসে তাঁকে সাপোর্ট করেছি। তিনি বরাবর এখানে বলেছেন যে তিনি পশ্চিমবঙ্গকে মরুভূমি হতে দেবেন না, সেজন্য জয়েন্ট সেক্টরে ইনভেস্টমেন্ট শিল্পপতিদের সাথে করার কথা বলেছেন কিন্তু এরজন্য ইমপ্লিমেন্টটা কতখানি হয়েছে? ৬টা হয়েছে - টারাস্টেন, ফিলামেন্ট, স্লারি লাইট মেটাল, কেবলস্, স্লাগ সিমেন্টে হয়েছে। এরমধ্যে একটা অ্যান্ড্রু ইউলের এবং আর একটা হচ্ছে সিমেন্ট কর্পোরেশনের সাথে সেন্ট্রাল পাবলিক সেক্টরে হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে অ্যান্ড্রু ইউল না থাকলে ওঁর কি অবস্থা হত তা কি উনি ভাবতে পারেন? জয়েন্ট সেক্টরে এ পর্যন্ত টোটাল ইমপ্লিমেন্ট হয়েছে ১৯৮২ সালের সেই ঐতিহাসিক ঘোষণার পর মাত্র ৮৬ কোটি টাকা। এখানে যে জয়েন্ট সেক্টর হচ্ছে, হলদিয়াকে বাদ রেখে বলছি, আমি হিসাব করে দেখেছি একটা পলি-প্রোফাইলিন ফিল্ম প্রোজেক্ট হয়েছে। একটা এক্রিলিক ফাইবার প্রোজেক্ট হয়েছে, একটা কার্বন ব্লাক প্রোজেক্ট হয়েছে, একটা নাইট্রো-ক্লোরো বেঞ্জিন প্রোজেক্ট হয়েছে—এই ৬টা হয়েছে এবং তা টোটাল প্রোজেক্ট কস্ট হচ্ছে ৪০৩ কোটি টাকা। একটা অ্যামিউজমেন্ট পার্কও হয়েছে। এই যে ৬টা হয়েছে তারমধ্যে পলি-প্রোফাইলিন বিড়লা করতে করতে ছেড়ে পালিয়ে গেছে। এখানে রিলায়েন্স এসেছে। এটা '৯৪ সালে শেষ হবে, কিন্তু যখন শেষ হবে তখন টোটাল এমপ্লয়মেন্ট হবে ১২০০র মতো। পশ্চিমবাংলায় ৪৫ লক্ষ বেকার। তারমধ্যে ২০ লক্ষ হচ্ছে শিক্ষিত বেকার, ১০ লক্ষ উচ্চ শিক্ষিত বেকার। কিন্তু জয়েন্ট সেক্টর প্রোজেক্ট উইল এমপ্লয় রাফলি ১২০০ পিপল্ যেখানে জয়েন্ট সেক্টরের

প্রোজেক্ট হচ্ছে মোট ৩০৪ কোটি টাকার। আমি সব রাজ্যের হিসাব থেকে এটা বলছি। মুখ্যমন্ত্রী প্রায়ই শিল্পপতিদের সঙ্গে মিট করেন, বোম্বেতে গিয়ে শিল্পপতিদের সঙ্গে দেখাও করেন। উই ওয়েলকাম ইট। আমরা চাই তাঁর ব্যক্তিত্ব দিয়ে আরও শিল্পপতিদের তিনি এখানে নিয়ে আসুন। কিন্তু তাঁরা আসছেন কি? যাঁরা আসছেন তাঁরা কারা? আপনি জানেন যে রিলায়েন্স, ভানকান, ক্যালকাটা বেসড়, যেটা সেটা বড় গ্রুপের মধ্যে পড়ে না। বিড়লাদের একটা গ্রুপ আছে, ছাবারিয়া, ডানলপ এবং নিকো কোম্পানি আছে, এছাড়া কোনও বড় শিল্পগোষ্ঠী পশ্চিমবাংলাতে এগিয়ে আসেন নি এত বলার পরেও। মুখ্যমন্ত্রীকে এটা বুঝতে হবে। এত চাইছেন কিন্তু ওঁরা আসছেন না কেন? ২০ টি বড় কোম্পানির কথা বলা হয়েছে - টাটা, বিড়লা, রিলায়েন্স, লার্সন টার্বো, এম. এ. চিদাম্বরম, মিট্যাল, ওয়ারচাঁদ, সিংহানিয়া, আই. টি. সি. মহিন্দার অ্যান্ড মহিন্দার, কির্লোস্কার, শ্রীরাম, হিন্দুস্থান লিভার, কির্লোস্কার এদের কতটা জয়েন্ট সেক্টরের মধ্যে আপনি আনতে পেরেছেন? টাটা একটা করেছে। বিড়লা একটা করেছে, একটা ছেড়ে পালিয়ে গেছে। জে. কে. গ্রুপ, এটা নুতন, এরা হেড অফিস কলকাতায় করছে না। থ্যাপার, এল. অ্যান্ড টি. চিদাম্বরম তো এখন হাতের বাইরে চলে গেছে।

[4-30 — 4-40 P.M.]

হিন্দুস্থান লিভার একটা করছে, ওয়াল চাঁদ করছে না, আই টি সিও করছে না। শ্রীরাম তাদের একজিস্টিং কোম্পানি এম এম সি বন্ধ করে দিয়েছে। আই সি আই একটাও নতুন প্রোজেক্ট এই রাজ্যে করছে না। এতো পারসুয়েশনের পরেও কিছু করা গেল না। অর্থাৎ জয়েন্ট সেক্টর যেভাবে সফল হবে ভেবেছিলাম তা কিছুই হল না। এবং এটাই আমার অভিযোগ আমি আরও দু' একটি উদাহরণ তুলে আপনাকে বলি। প্রথম দুটি উদাহরণ তুলে বলছি - পশ্চিমবঙ্গের শিল্পপতিরা কি ভরসায় আসবে? বাটা বিরাট একটা গ্রুপ পশ্চিমবঙ্গে আছে। বাটা নগরের কারখানায় গত বছরে স্ট্রাইক হয়েছিল। মুখ্যমন্ত্রী বাটার সঙ্গে একসাথে বসে বাঙ্গালোরে ক্যাপাসিটি বাড়ানোর জন্য রেকমেন্ড করেছিলেন। আপনি জানেন তাদের রাণী নগরের প্ল্যান্ট এখনও অ্যাপ্রুভ হয় নি। সুতরাং বাটা নগরের কারখানাটি শ্রমিক অসন্তোষের ফলে প্রায় ক্লোজারের সম্মুখে এসে দাঁড়িয়েছে। স্যার, আপনি জানেন যে, এই বাটা নগরের কারখানায় ইলেকশন হয়ে যাবার পরে ইউনিয়ন ফর্মও হয়ে গেছে। এবং আমরা জানি সি পি এমের নেতৃত্বেই ক্ষমতায় এসেছে। সেখানে আজকে আমরা কী দেখতে পাচ্ছি? প্রোডাকশন হ্যাড গন ডাউন ফ্রম হানড্রেড পারসেন্ট টু ফিফটি টু ফিফটি পারসেন্ট। তাদের ম্যানেজমেন্ট পরিষ্কার বলে দিয়েছে যে পশ্চিমবঙ্গে তাদের ক্যাপাসিটি বাড়াবার কোনও পরিকল্পনা নেই। তা হলে দেখা গেল আপনার পারমিশন নিয়েও তারা বাঙ্গালোরে ক্যাপাসিটি বাড়ানোর কথা ভাবল। অথচ স্টেটমেন্ট দিয়েছে যে, তাদের পশ্চিমবঙ্গে ক্যাপাসিটি বাড়ানোর কোনও পরিকল্পনা নেই। অথচ বাটার শ্রমিক অসন্তোষ দীর্ঘদিন ধরে চলছে। কিন্তু শ্রম দপ্তরের পক্ষ থেকে কেবল একবার ডেপুটি লেবার কমিশনারের লেভেলে ইন্টারভেনশন করা হয়েছে। এইভাবে চললে পশ্চিমবঙ্গে ইনভেস্টমেন্ট হবে কি করে শ্রমিক অসন্তোষ মেটাবার কোনও প্রচেষ্টা আপনাদের নেই। আপনারা বলেন শিল্পে শান্তি বিরাজ করছে, এত শ্মশানের শান্তি। পশ্চিমবঙ্গে

আজকে এমন অবস্থা যে শিল্পপতিরা শিল্প গুটিয়ে নিচ্ছে। স্যার, আমি একটু আগেই বলেছি যে, পশ্চিমবঙ্গে ইনফ্রাস্ট্রাকচার নেই। আমি এই ব্যাপারে একটা স্ট্রে একজ্যাম্পেল দিচ্ছি। একটি কোম্পানি আছে আই. এফ. পি—ইণ্ডিয়ান টাইম প্ল্যান্ট-এর একটা অ্যাগ্রো কেমিক্যাল কারখানা ডায়মাণ্ড হারবারে আছে। সেখানে সুগার বিট থেকে অ্যালকোহল তৈরি করা হয়। নুরপুরে গঙ্গার ধারে এই কারখানাটি অবস্থিত। কতগুলি ইয়ং বাঙালি ছেলে মিলে এই কারখানাটি করেছিলেন। এখানে যাওয়ার জন্যে যে যে কানেকটিং রোড আছে সেটা এত সরু যে সেখানে বাস তো দূরের কথা, দুটো লরি পর্যন্ত পাশ করতে পারে না। রাস্তার এত খারাপ অবস্থা যে, লরি ব্রেক ডাউন হয়ে যায় যেতে পারে না। মাননীয় অর্থমন্ত্রীর কাছে এই কোম্পানির মালিক পক্ষ থেকে বক্তব্য রেখেছিলেন যে ওদের থেকে তো অনেক টাকা এক্সাইজ যায় অথচ মাত্র ৭-৮ লক্ষ টাকা খরচ করলে রাস্তাটি চওড়া করা যাবে। আপনি শুনলে আশ্চর্য হবেন এর কোনও উত্তর পর্যন্ত আসেনি। সুতরাং দৃশ্যটা দেখে বুঝতে হবে কেন আমাদের ইনফ্রাস্ট্রাকচার নেই। অ্যালকোহল কোম্পানি কি করে এখানে ব্যবসা করবেন? তাদের তো ইউ. পি, বিহার, মহারাষ্ট্র প্রভৃতি রাষ্ট্র থেকে ইমপোর্ট করতে হচ্ছে। স্যার, আরেকটি উদাহরণ আমি দিচ্ছি—কিছু দিন আগে বিজ্ঞাপনে বেরিয়েছিল আই. এফ. বি. বর্সর্চ ওয়াশিং মেশিন তৈরি করেন। কিন্তু আর পশ্চিমবঙ্গে এরা নতুন ইনভেস্টমেন্ট করার কথা ভাবছেন না। তারা ওয়াশিং মেশিন তৈরি করার কারখানা গোয়াতে নিয়ে যাবার কথা বলেছেন। কোনও কলকাতা বেসড্ ইন্ডাস্ট্রিয়ালিস্ট বা এনটারপ্রেণার বা কোনও ক্যাপিটালিস্ট পশ্চিমবঙ্গে নতুন করে কোনও শিল্প স্থাপনের কথা ভাবতে পারেন না। ওয়াশিং মেশিন তারা গোয়াতে নিয়ে যাবার কথা ভাবছেন। কারণ পশ্চিমবঙ্গ থেকে তাদের মিনিমাম সাপোর্ট এই ব্যাপারে পান না।

সেটুকুও পাচ্ছে না, রাস্তা পাচ্ছে না, ফলে ইন্ডাস্ট্রিয়াল অ্যালকোহলের ক্ষেত্রে কোনও সুবিধা পাচ্ছে না, ফলে ইন্ডাস্ট্রি চলে যাচ্ছে। আর একটি কথা বলি সেল্স্ ট্যাক্স স্ট্রাকচার সম্বন্ধে—কিছুদিন আগে অর্থমন্ত্রীকে বলেছিলাম এখানে পশ্চিমবাংলায় টি. ভি. ইন্ডাস্ট্রিগুলো সংকটের মুখে। পশ্চিমবাংলা সরকারের একটি টি. ভি. কোম্পানি ওয়েবেল তারা তো লস করছে, অর্থমন্ত্রী তার বাজেটে ওদেরকে একটু ছাড় দিয়েছিলেন যে ৮ পারসেন্ট সেল্স ট্যাক্স হবে, ৪ পারসেন্ট ওরা অন্য জায়গা থেকে পাবে। পশ্চিমবাংলার টি. ভি. ইন্ডাস্ট্রিতে বাইরে থেকে ছিনিয়ে আনতে গেলে ১০ থেকে ১২ পারসেন্ট এক্সট্রা কম্পোনেন্ট ট্যাক্স হবে ; ফলে কস্ট পড়বে। ওরা বলেছিলেন, আমরাও বলেছিলাম—ওরা তো বারে বারে বলছেন—কয়েক মাস ধরে ইন্ডাস্ট্রি যখন বন্ধ হয়ে যাচ্ছে—নর্থ বেঙ্গলের তো সব ক'টা ইউনিট বন্ধ হয়ে যাচ্ছে—যে সমস্ত টি. ভি. ম্যানুফ্যাকচারিং ইউনিটগুলি নিজস্ব উদ্যোগে খুলেছিল সেইগুলির সব কটাই বন্ধ হয়ে গিয়েছে। সেজন্য আমি বলেছিলাম ৪ পারসেন্টকে বাড়িয়ে ৭ পারসেন্ট করে দিন। ৪ পারসেন্ট সেল্স ট্যাক্স রাখুন যাতে নমিনাল কোর্ট কেস না হয়। সুপ্রীম কোর্ট কেসটা ক্লিয়ার করে দিয়েছে। স্যার, ৬ মাসেও টি. ভি.-র উপর সেল্স ট্যাক্স কমানো গেল না, ১ মাস পরে হয়ত এই টি. ভি. কারখানাগুলিই বন্ধ হয়ে যাবে, তখন কিন্তু বিধানসভা অবধি মিছিল আসবে না, তার কারণ কেশোরামের ৯ হাজার শ্রমিক যখন ৩ বছর না খেয়ে মরল এবং তাতে যখন কেউ কাঁদল না, সুতরাং টি. ভি. বন্ধ হয়ে যাবেই। এইভাবে কি আমরা নতুনভাবে ইন্ডাস্ট্রিতে রিভাইভ করব? এখানে ইন্ডাস্ট্রিকে একটু হেল্প করলে ওরা

দাঁড়াতে পারে, কিন্তু সেই হেল্প রাজ্য সরকারের থেকে করা হচ্ছে না। আমি হলদিয়া নিয়ে বলছি না, ওটা নিয়ে সুদীপ বলবে। এখানে ইলিয়টের একটা কবিতা মনে পড়ছে—কোয়াইট ডাই, নট উইথ দি ব্যাং, বাট উইথ দি হুইপার। এই যে আনইউজুয়াল ইন্টারেস্ট মুখ্যমন্ত্রী নিয়েছিলেন শিল্পপতিদের ব্যাপারে, সেই ব্যাপারে কিন্তু বিজনেস ইন্টারেস্ট বলে একটা পত্রিকা বেরোয়—খুবই রেসপনসিবল পত্রিকা—সেখানে তারা লিখেছে আম্বানি থেকে যে লার্সেন অ্যান্ড টার্বো কিনে নিলো সরকার, সেই ব্যাপারে মুখ্যমন্ত্রী নাকি আম্বানির হয়ে তদ্বির করেছিলেন—এখানে ওরা বাজে কথাও লিখতে পারে, অনেক সময় লেখে—কিন্তু এতে ইন্টারেস্ট নেবার পরেও এই শিল্পপতিরা এগিয়ে আসছে না। গতকাল আমার একটি প্রশ্নের জবাবে এই হাউসে মুখ্যমন্ত্রী বলেছেন যে ওরা গ্রীন ফিল্ড প্রোজেক্ট করতে আগ্রহী তাই হলদিয়ায় ডাউন স্ট্রিম করতে আসছে। কিন্তু সিক ইন্ডাস্ট্রি করতে কেউ কোনও রকম আগ্রহ নিচ্ছে না, কোনও ইন্টারেস্টেড হচ্ছে না। তার ফলে এখন দেখা যাচ্ছে একটা পলিটিক্যাল কারণে এখানে শিল্পে ভিড় হচ্ছে। অ্যাকচুয়াল চেঞ্জ ইন দি সিচুয়েশন হয়নি। স্যার, এটা আপনি অবশ্য আমার থেকে ভাল বুঝবেন। রাজ্য সরকারের কিছু নেগেটিভ অ্যাটিটিউড আছে যেমন মেটাল বক্স দীর্ঘদিন বন্ধ আছে, বি. আই. এফ. আর.-এ বলেছিল যে ওদের এক নম্বর ফ্যাক্টরী বামাল লরী নিতে রাজি আছে তবে রাজ্য সরকারকে সেল ট্যাক্স কনশেশন ইত্যাদি করে দিতে হবে। রাজ্য সরকার করেননি, তার ফলে মেটাল বক্স যে খোলার সম্ভাবনা ছিল বি. আই. এফ. আর.-র মাধ্যমে সেটাও চলে গিয়েছে। আজকে আমরা দেখেছি রাজ্যের মুখ্যমন্ত্রী যেটা স্বীকার করেছেন যে ট্রাডিশনাল ইন্ডাস্ট্রিতে—মুখ্যমন্ত্রীর স্টেটমেন্ট—ভালই ছিল। In the last year's Budget Speech, I mentioned about the sharp deterioration in the vitality of the state's traditional industries like jute, textile and engineering. There has not been any significance change in this regard.

স্যার, ভাল হবে কি করে? জুট মডার্নাইজেশন ফান্ড রাজীব গান্ধী করেছিলেন ১৫০ কোটি টাকা, এ পর্যন্ত স্যাংশন হয়েছে ১৩১ কোটি টাকা। ডিস্ট্রিবউশন হয়েছে মাত্র ১৪ কোটি টাকা। এই ব্যাপারে রাজ্য সরকার এগিয়ে এসে বলতে পারছেন না যে জুট মডার্নাইজেশন ফান্ডের সঙ্গে আমরা ৫০ কোটি টাকা দিয়ে সুবিধা দেব, তোমরা ইন্ডাস্ট্রিয়ালিস্টরা এগিয়ে এসো, তিনি নিজে এই উদ্যোগটি নিতে পারলেন না। রাজ্য সরকার বলবেন কেন্দ্র খুলতে হবে, রাষ্ট্রমন্ত্রী মির্দ্ধ একটা কথা বারবার বলতেন এই রাজ্য সরকার এমন সরকার যাদেরকে র জুট টার্ণ ওভার ট্যাক্সের উপর সেল্‌স ট্যাক্স দিতে হয়। সেটা ছাড়াও রাজ্য সরকারের এই সমস্ত পদ্ধতিতে কোনও কনভেনশনে আদায় হবে না। একবার নিউ সেন্ট্রাল জুট মিলে যে কোনও কারণেই হোক তাঁরা ৪ কোটি টাকা দিয়েছেন, কিন্তু অন্য বন্ধ কোম্পানির ব্যাপারে কোথাও রাজ্য সরকার এগিয়ে আসছে না। কেন্দ্রের টেক্সটাইল পলিসিতে খরচ হলেও পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে—আপনি জানেন কেন্দ্রীয় সরকার এন. টি. সি. মিলগুলিতে মডার্নাইজেশন করছেন—কিন্তু আধুনিকীকরণের জন্য কোনও প্যাকেজ নিয়ে পশ্চিমবাংলা এগিয়ে আসছে না, গুজরাট কিন্তু প্যাকেজ দিয়েছে। আজকে বড় ইঞ্জিনিয়ারিং কারখানাগুলি বন্ধ হয়ে যাচ্ছে একটা হচ্ছে মেটাল বক্স, আর একটা হচ্ছে এম. এফ. সি.। আসলে পশ্চিমবঙ্গে যে কোম্পানিগুলি আছে তারা ভালই চলছে, সেটা আধুনিকই হোক আর

প্রাচীনই হোক। আধুনিক কোম্পানি ওয়েবেল. ইলেক্ট্রনিক্স ইনডাস্ট্রি এই দুটো ইন্ডাস্ট্রির জয়েন্ট সেক্টার থেকে পার্টনার পালিয়ে গেল।

ওয়েবেল ভিডিও ডিভাইসেস এটা আগে ছিল ডানকানের সঙ্গে। ডানকান উইথড্র করে নিয়েছে। কেন উইথড্র করল? ওয়েবেল জেনসন অ্যান্ড নিকলসন লিমিটেড তারাও বলেছিল যে মাইক্রো কম্পিউটার বানাবে, তারাও উইথড্র করে নিল, কেন উইথড্র করল? এসব জিনিস বা এর কারণ আজকে মাননীয় মুখ্যমন্ত্রীকে খুঁজে বের করতে হবে। পায়াস উইসেস আর নট এনাফ। আজকে মাননীয় মুখ্যমন্ত্রীকে আমি আরও জিজ্ঞাসা করি, ছেড়ে দিন এ সব কথা, অন্য লোকেরা করল না। সরকারি যে সমস্ত সংস্থা আছে, একটা সংস্থাও লাভ দেখাচ্ছে? একটা খুব সিম্পল একজাম্পেল দেখাতে চাই, গত দু-তিন বছর ধরে চায়ের মালিকরা ২০ টাকা পার কে. জি. লাভ করছে। পশ্চিমবাংলায় একটা টি ডেভেলপমেন্ট কর্পোরেশন আছে সেটা চলে না। সেটাতে তো স্যার, কিছুতেই লাভ হয় না। শুধু লোকসানই করে যায়। গত বছর ১৭ লক্ষ টাকা। টোটাল হচ্ছে ৫ কোটি ৯৬ লক্ষ টাকা। যে কেউ একটা বাগান করল, সে কালো টাকায় ভর্তি হয়ে গেল। পশ্চিমবাংলায় টি ডেভেলপমেন্ট কর্পোরেশন চলে না। কত নাম বলব। ইলেক্ট্রো মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রিস লিমিটিড লোকসান, বিরাট লোকসান, প্রায় ৯ কোটি টাকা লোকসান। ওয়েস্টিং হোম স্যাকসবি ফার্মার লিমিটেড প্রায় ১০ কোটি টাকা লোকসান। দুর্গাপুর কেমিক্যালস লিমিটেডে ৭ কোটি টাকা লোকসান। তারপর ওয়েস্ট বেঙ্গল আই. ডি. জি. আছে তারাও দেখাচ্ছে ৯ কোটি ৬৩ লক্ষ লোকসান এবং এই আই. ডি. সি. হচ্ছে একটা লোন গিভিং অর্গানাইজেশন, এখানেও লস। অ্যাকুমুলেটেড লস হচ্ছে ১১ কোটি ৫৭ লক্ষ টাকা। এরা টাকা ধার দিচ্ছে, এদের লোকসান হয় কি করে? এটাতো আমি বুঝতে পারি না। সেখানে প্রায় লোকসান হচ্ছে। আই. ডি. সি.-তে চেয়ারম্যান আই. এ. এস. অফিসার হতেন আগে, এখন কিন্তু এখানে পার্টির লোককে বসিয়েছেন। ভালো খারাপ লোক আমি তার মধ্যে যাচ্ছি না। নানা রকম প্রশ্ন উঠেছে। আই. ডি. সি.-তে চেয়ারম্যানের প্রশ্ন নিয়ে সমস্যা হচ্ছে, আমি সে সব জানতে চাই না। আই. ডি. সি.-তে লোকসান হচ্ছে। কোনটাতে লাভ হচ্ছে? ওরা নিয়েছেন সুগার ইন্ডাস্ট্রিস কর্পোরেশন, আমেদাবাদ সুগার মিল এটাতেও লোকসান হল, আমি মেনে নিলাম যে এটাতে হতে পারে, ময়ূরাক্ষী কটন মিলস নিয়েছেন, সেটাও লোকসান করল। এই সমস্ত কোম্পানিগুলি একটাও লাভে চলবে না? টার্ন অ্যারাউন্ড করবে না? কি করে অন্য লোককে বলবেন যে, পশ্চিমবাংলায় ইণ্ডাস্ট্রি করো। পশ্চিমবাংলায় ইণ্ডাস্ট্রি করা লাভজনক। যদি না আপনি নিজের সংস্থাগুলি লাভে রান করাতে পারেন। এটা কিন্তু ভাববার বিষয়। এটা কিন্তু সিরিয়াস ব্যাপার। এই রাজ্যে যে সমস্ত সিক ইণ্ডাস্ট্রি আছে, এর জন্য একটা ইনফ্রাস্ট্রাকচার করতে হবে এবং এটা একটা কারণ। দ্বিতীয় মূল কারণ হচ্ছে, ওয়ার্কারদের মধ্যে প্রডাক্টিভ ওরিয়েন্টেড করা যায় না, তারা গণ্ডগোল করে। শ্মশানের শান্তি বিরাজ করছে শিল্পে। তাদের মধ্যে ইম্পালস জেনারেট করতে হবে। এই ব্যাপারে না সরকার না সরকারি দলের ট্রেড ইউনিয়ন কোনও উল্লেখযোগ্য ভূমিকা পালন করতে পারছে না। কোনও উল্লেখযোগ্য ভূমিকা পালন করতে পারল না। তৃতীয়ত পশ্চিমবাংলায় আমরা ম্যানেজমেন্ট কালচার তৈরি করতে পারিনি। এটা ভালো হলে এক একটা সিক ইণ্ডাস্ট্রিকে ভালোভাবে ম্যানেজ করা যেত। এটা একটা বিরাট চিন্তার বিষয়। এই সমস্ত দিক ইণ্ডাস্ট্রিতে মাননীয় মুখ্যমন্ত্রী চেনাজানা লোক বসিয়ে দেন।

দাঁড়াতে পারে, কিন্তু সেই হেল্প রাজ্য সরকারের থেকে করা হচ্ছে না। আমি হলদিয়া নিয়ে বলছি না, ওটা নিয়ে সুদীপ বলবে। এখানে ইলিয়টের একটা কবিতা মনে পড়ছে—কোয়াইট ডাই, নট উইথ দি ব্যাং, বাট উইথ দি হুইপার। এই যে আনইউজুয়াল ইন্টারেস্ট মুখ্যমন্ত্রী নিয়েছিলেন শিল্পপতিদের ব্যাপারে, সেই ব্যাপারে কিন্তু বিজনেস ইন্টারেস্ট বলে একটা পত্রিকা বেরোয়—খুবই রেসপনসিবল পত্রিকা—সেখানে তারা লিখেছে আম্বানি থেকে যে লার্সেন অ্যান্ড টার্বো কিনে নিলো সরকার, সেই ব্যাপারে মুখ্যমন্ত্রী নাকি আম্বানির হয়ে তদ্বির করেছিলেন—এখানে ওরা বাজে কথাও লিখতে পারে, অনেক সময় লেখে—কিন্তু এতে ইন্টারেস্ট নেবার পরেও এই শিল্পপতিরা এগিয়ে আসছে না। গতকাল আমার একটি প্রশ্নের জবাবে এই হাউসে মুখ্যমন্ত্রী বলেছেন যে ওরা গ্রীন ফিল্ড প্রোজেক্ট করতে আগ্রহী তাই হলদিয়ায় ডাউন স্ট্রিম করতে আসছে। কিন্তু সিক ইন্ডাস্ট্রি করতে কেউ কোনও রকম আগ্রহ নিচ্ছে না, কোনও ইন্টারেস্টেড হচ্ছে না। তার ফলে এখন দেখা যাচ্ছে একটা পলিটিক্যাল কারণে এখানে শিল্পে ভিড় হচ্ছে। অ্যাকচুয়াল চেঞ্জ ইন দি সিচুয়েশন হয়নি। স্যার, এটা আপনি অবশ্য আমার থেকে ভাল বুঝবেন। রাজ্য সরকারের কিছু নেগেটিভ অ্যাটিটিউড আছে যেমন মেটাল বক্স দীর্ঘদিন বন্ধ আছে, বি. আই. এফ. আর.-এ বলেছিল যে ওদের এক নম্বর ফ্যাক্টরী বামাল লরী নিতে রাজি আছে তবে রাজ্য সরকারকে সেল ট্যাক্স কনশেশন ইত্যাদি করে দিতে হবে। রাজ্য সরকার করেননি, তার ফলে মেটাল বক্স যে খোলার সম্ভাবনা ছিল বি. আই. এফ. আর.-র মাধ্যমে সেটাও চলে গিয়েছে। আজকে আমরা দেখেছি রাজ্যের মুখ্যমন্ত্রী যেটা স্বীকার করেছেন যে ট্রাডিশনাল ইন্ডাস্ট্রিতে—মুখ্যমন্ত্রীর স্টেটমেন্ট—ভালই ছিল। In the last year's Budget Speech, I mentioned about the sharp deterioration in the vitality of the state's traditional industries like jute, textile and engineering. There has not been any significance change in this regard.

স্যার, ভাল হবে কি করে? জুট মডার্নাইজেশন ফান্ড রাজীব গান্ধী করেছিলেন ১৫০ কোটি টাকা, এ পর্যন্ত স্যাংশন হয়েছে ১৩১ কোটি টাকা। ডিস্ট্রিবউশন হয়েছে মাত্র ১৪ কোটি টাকা। এই ব্যাপারে রাজ্য সরকার এগিয়ে এসে বলতে পারছেন না যে জুট মডার্নাইজেশন ফান্ডের সঙ্গে আমরা ৫০ কোটি টাকা দিয়ে সুবিধা দেব, তোমরা ইন্ডাস্ট্রিয়ালিস্টরা এগিয়ে এসো, তিনি নিজে এই উদ্যোগটি নিতে পারলেন না। রাজ্য সরকার বলবেন কেন্দ্র খুলতে হবে, রাষ্ট্রমন্ত্রী মির্দ্ধে একটা কথা বারবার বলতেন এই রাজ্য সরকার এমন সরকার যাদেরকে র জুট টার্ণ ওভার ট্যাক্সের উপর সেল্‌স ট্যাক্স দিতে হয়। সেটা ছাড়াও রাজ্য সরকারের এই সমস্ত পদ্ধতিতে কোনও কনভেনশনে আদায় হবে না। একবার নিউ সেন্ট্রাল জুট মিলে যে কোনও কারণেই হোক তারা ৪ কোটি টাকা দিয়েছেন, কিন্তু অন্য বন্ধ কোম্পানির ব্যাপারে কোথাও রাজ্য সরকার এগিয়ে আসছে না। কেন্দ্রের টেক্সটাইল পলিসিতে খরচ হলেও পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে—আপনি জানেন কেন্দ্রীয় সরকার এন. টি. সি. মিলগুলিতে মডার্নাইজেশন করছেন—কিন্তু আধুনিকীকরণের জন্য কোনও প্যাকেজ নিয়ে পশ্চিমবাংলা এগিয়ে আসছে না, গুজরাট কিন্তু প্যাকেজ দিয়েছে। আজকে বড় ইঞ্জিনিয়ারিং কারখানাগুলি বন্ধ হয়ে যাচ্ছে একটা হচ্ছে মেটাল বক্স, আর একটা হচ্ছে এম. এফ. সি.। আসলে পশ্চিমবঙ্গে যে কোম্পানিগুলি আছে তারা ভালই চলছে, সেটা আধুনিকই হোক আর

কেন্দ্রীয় অর্থমন্ত্রী ছিলেন, তখন শিল্প ও বাণিজ্য মন্ত্রীর বাজেট বক্তৃতা যদি আমরা মনোযোগ দিয়ে পড়ি, তাহলে দেখবেন এর ছত্রে ছত্রে আনন্দগোপাল মুখার্জির কান্না। তাদের বক্তব্য ছিল ইলেকট্রিসিটি পাওয়া যায় না, দুর্গাপুরে কোনওরকম শিল্প সম্প্রসারণ হচ্ছে না, এই সমস্ত কথায় ভরা ছিল। সৌগতবাবু এখানে বললেন—মাসুল সমীকরণ একটা সাধারণ জিনিস। সৌগতবাবু নিশ্চয় মায়ার বা হান্টারের গেজেটিয়া পড়েছেন—তিনি জানেন যে, কয়লা যেখানে পাওয়া যায়, ইস্পাত যেখানে পাওয়া যায়, লোহা যেখানে পাওয়া যায়, আর শ্রমিক যেখানে পাওয়া যায়, সেখানে গড়ে ওঠে একটার পর একটা ইন্ডাস্ট্রি, যার জন্য রুড়কিতে গড়ে উঠেছিল বড় বড় শিল্প। কিন্তু মাসুল সমীকরণে আমাদের কি হল, আমাদের কয়লা, আমাদের লোহা চলে যাচ্ছে ওয়াগানে ভারতবর্ষের বিভিন্ন জায়গায়, আর সেই ওয়াগানে তুলো আনতে গেলে আমাদের বেশি মাসুল দিতে হচ্ছে, যে কেশোরামের কথা সৌগতবাবু বললেন, সেই কেশোরাম আজ বন্ধ হয়ে গেছে। কারণ, সেই তুলো আমাদের এখানে আনবার জন্য, অনেক বেশি পয়সা দিতে হবে। তিনি সুগার বীটের কথা বললেন—মুখ্যমন্ত্রীকে জানালেন, সুগার বীট নিয়ে উত্তরপ্রদেশ এবং বিহার, পশ্চিমবঙ্গকে ট্রাবলে ফেলবার চেষ্টা করেছিল, তারপর যখন সুগারবীট কারখানা আমাদের হল, তখন আমরা স্ব-নির্ভর হলাম। তারপর সৌগতবাবু বললেন—হলদিয়ার পেট্রোকেমিক্যালের ব্যাপারে—আমি তাঁদের কাছে জিজ্ঞাসা করি, যদি ১৩ বছর আগে হলদিয়া পেট্রোকেমিক্যাল করা হত, তাহলে আজকে সেটা কোথায় গিয়ে দাঁড়াত একবার চিন্তা করুন, পশ্চিমবঙ্গের শিল্পের মানচিত্র কোথায় গিয়ে দাঁড়াত এটা একবার বিবেচনা করে দেখবেন।

[4-50 — 5-00 P.M.]

তারপর আমি আসছি ফল্‌তা ফ্রি ট্রেড-এর ব্যাপারে। কান্‌ভালা, সান্তাক্রুজ, মাদ্রাজ, কোচিন, নর্মদা সব কয়টি ফ্রি ট্রেড জোনের রমরমা অবস্থা, সেখানে পশ্চিমবঙ্গের ফলতার এইরকম অবস্থা কেন? যেখানে ৬৪টি লাইসেন্সের জন্য অ্যাপ্লিকেশন পড়েছিল সেখানে মাত্র ২৪টি কাজ করবে বলেছে, তারপর এখনও আসছে না। উনি বলেছেন শুধু ইন্‌ফ্রাস্ট্রাকচারের কথা, শুধু ইনফ্রাস্ট্রাকচার দিয়ে হয় না। একজন শিল্পের উপমন্ত্রী তাঁর পকেটে শুনেছি চাবি থাকত, তিনি বলেছিলেন ভবিষ্যতে ফলতায় কোনওদিন ফল ফলতে দেবেন না। সেই বক্তৃতার পর কেন্দ্রীয় বাণিজ্যমন্ত্রী যে অ্যাডভাইসারী কমিটি করেছেন সেই অ্যাডভাইসারী কমিটিতে কায়ুম মোল্লা নেই, আমিও নেই, এমনকি ট্রেড ইউনিয়নের প্রতিনিধি নেই। এইরকম অ্যাডভাইসারী কমিটি নিয়ে তাঁরা ফলতা ফ্রি ট্রেড জোন করবার চেষ্টা করেছেন। এখন যখন শিল্প-বাণিজ্য মন্ত্রী সেইদিকে তাকিয়েছেন। আমরা দেখতে পাচ্ছি আস্তে আস্তে ফলতার উন্নতি হচ্ছে, আরও উন্নতির পথে যাচ্ছে। যখন শ্রমিক ট্রাবল হয় সেই সময় এস ডি ও, পুলিশ সবাই আমাদের ডেকে পাঠান, অন্য সময় ইণ্ডিয়া গভর্নমেন্টের বাণিজ্য দপ্তরের মন্ত্রীরা আসছেন, ঐ তাজ বেঙ্গলের ঠাণ্ডা ঘরে বসে লাঞ্চ খেয়ে দিল্লিতে ফেরত যাচ্ছেন। এখন সরকার পাল্টেছে, এখন অবস্থার পরিবর্তন হবে। তারপর তিনি মহারাষ্ট্রের সঙ্গে পশ্চিমবঙ্গের তুলনা করতে গিয়ে বললেন যে মহারাষ্ট্র এগুলি পাচ্ছে, আপনারা পাচ্ছেন না কেন। আমি তাঁকে কিছু তথ্য দিচ্ছি। ১৯৮৯ সালের শেষ ৯ মাসে ১৫০০টি কোম্পানি নতুন করা হয়েছে, তার মধ্যে কারা বেশি পেল—বেশি পেল দিল্লী, মহারাষ্ট্র। আপনারা যদি তথ্য চান আমি আরও

ডিটেলস দিতে পারব। কিন্তু আমার সময় কম, আমি ডিটেলসে যেতে চাই না, আপনারা দেখবেন অনুমোদিত কোম্পানিগুলির ৭৮.১ শতাংশ পেয়েছে একমাত্র দিল্লী, আর বাকি ৭ শতাংশ পেয়েছে অন্যান্য রাজ্যগুলি, আর পশ্চিমবঙ্গ মাত্র পেয়েছে ৫.২ শতাংশ। চালু কোম্পানি যেগুলি রয়েছে তাতে ১৭.৭ হচ্ছে দিল্লী, ২৩.২ হচ্ছে মহারাষ্ট্রে, ১৪.৪ হচ্ছে পশ্চিমবঙ্গের মূলধন নিয়োজিত হয়েছে। এরপরেও বলবেন পশ্চিমবঙ্গের প্রতি বঞ্চনা হচ্ছে না? দুর্গাপুর আর ইস্কোর আধুনিকীকরণ সম্পর্কে বললেন, ১৯৭৪ সালের প্রোসিডিংস দেখলে দেখবেন আনন্দগোপাল মুখোপাধ্যায় বলছেন আরও আগে এর সম্প্রসারণ এবং আধুনিকীকরণ করা উচিত ছিল। ইস্পাত কারখানার আধুনিকীকরণ এবং সম্প্রসারণ পারস্পরিক সম্পর্ক যুক্ত, একটা নির্দিষ্ট সময়ে এই কাজ করতে হবে। ডি এস পি'র অর্থ সংগ্রহ করতে গিয়ে এই আধুনিকীকরণের পরিকল্পনায় কোথায় যেন ফাঁক থেকে যাচ্ছে। এই কথা আমাদের নয়, ওঁদের একজন এম.পি. পার্লামেন্টে বলেছিলেন। তারপর আমি আসছি কয়লা শিল্পে। কয়লা শিল্পে উনি বারবার বললেন স্ট্রাইকের কথা, জুট স্ট্রাইকের কথা, ইঞ্জিনিয়ারিং স্ট্রাইকের কথা। সুহৃদবাবু এখানে নেই, থাকলে বলতে পারতাম স্ট্রাইক আমরা একসঙ্গে করেছি, সব জায়গায় করেছি। কয়লা শিল্পে ৭ লক্ষ চাকরির চুক্তি হল, আজ পর্যন্ত তা ইমপ্লিমেন্টেড হয়নি।

আমরা কয়লা মন্ত্রীর কাছে এবারে যখন সবকটি ইউনিয়ন মিলে এক সঙ্গে গিয়েছিলাম তখন তিনি এটা অত্যন্ত সহানুভূতির সঙ্গে বিবেচনা করবেন বলেছিলেন। কিন্তু যতক্ষণ পর্যন্ত আপনাদের সরকার ছিল ততক্ষণ পর্যন্ত তারা কিন্তু এটাকে সহানুভূতির সঙ্গে দেখেন নি। এদিক থেকে আমি শিল্পমন্ত্রীকে ধন্যবাদ জানাব যে, ডাইরেক্টর অব মাইনিং পুরুলিয়া জেলায় চিনা মাটি পেয়েছে, পুরুলিয়ায় ডলোমাইট আবিষ্কার করেছে। ভোকেশনাল ট্রেনিং-এর জন্য রানিগঞ্জে স্কুল খুলেছে। কয়লা শিল্প—এতে উন্নতি হবে বলে আমরা মনে করছি। আমাদের শিল্পে একটা সমস্যা আছে। শিল্প সংগঠনে কিছু কিছু সমস্যা আছে। সেই সমস্যা দূরীকরণের জন্য উইন্ডো সিস্টেম করুন। অর্থাৎ একটা জায়গা থেকে যদি লাইসেন্স, টাকা-পয়সা ইত্যাদি সব কিছু পাওয়া যায় তাহলে শিল্পে খুব সুবিধা হবে। মাননীয় মুখ্যমন্ত্রী মহিলা শ্রমিকদের কথা জানেন। এখন শিল্পে যত বেশি কম্পিউটার আসছে ততবেশি মহিলা শ্রমিকরা একের পর এক শ্রমহীন হয়ে পড়ছে। চট শিল্পকে মহিলা শিল্প বলা হত। সেই শিল্পে আজকে মাত্র ৬০০ মহিলা শ্রমিক কাজ করে। কয়লা শিল্পকে কুলি, কামারির শিল্প বলা হত। যত বেশি করে সেখানে যন্ত্র চালু হচ্ছে সেখান থেকে মহিলা শ্রমিক চলে যাচ্ছে আপনি শিল্পের জন্য যে উদ্যোগ নিয়েছেন তাতে আমরা মরা গাঙে ভগীরথের শঙ্খধ্বনি শুনতে পাচ্ছি। আপনি মহিলাদেরও কাজের ব্যাপারে ইনক্লুসন করে দিন। বন্ধ কলকারখানা খোলার ব্যাপারে সৌগতবাবু অনেকগুলি উদাহরণ দিয়েছেন। কোথায় কত বন্ধ কলকারখানা আছে, আমি সেই ব্যাপারে যাচ্ছি না আমিও দীর্ঘ স্ট্যাটিস্টিক্স দিতে পারতাম। তিনি একটি কথা বললেন, যে জ্যোতিবাবু ১২ বার বিলেত গিয়েও টাকা আনতে পারছেন না। আমি খোঁজ নিয়ে জেনেছি মহারাষ্ট্র, গুজরাটের মুখ্যমন্ত্রী কতবার দিল্লি গেছেন এবং দিল্লি গিয়ে বন্ধ কলকারখানা খোলবার চেষ্টা করেছেন। আপনারা জানেন বেঙ্গল পটারি থেকে শুরু করে মেটাল বক্স, এম. এম. সি. ইত্যাদি শিল্পে দরজা খোলার জন্য বহুবার শিল্প মন্ত্রীর কাছে ছুটে যাওয়া হয়েছে। এই বন্ধ কলকারখানাগুলি কি করে খোলা যায় সেই ব্যাপারে আপনারা একটা স্ট্যাটিস্টিক্স দিলে আমরা খুশি হব। মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী কতবার তদ্বির করতে দিল্লী গেছেন, আর ওঁরা কতবার

তদ্বির করতে দিল্লী গেছেন সেটা বললে আমরা খুশি হব, সল্ট লেকে যে ইলেকট্রনিক্স প্রোজেক্ট সোলার টিভি সেল করেছেন সেটা কতখানি কমার্শিয়াল ভায়াবহ হবে সেটা আমার জানা নেই। ফিনান্সিয়াল ইনস্টিটিউশন ইনক্লুডিং ব্যাঙ্ক সম্পর্কে আমি কিছু বলতে চাই। এই এই ব্যাঙ্কগুলির মধ্যে শিল্প ক্ষেত্রে যদি একটা লিয়াঁজ সৃষ্টি করতে পারা যায় তাহলে হয়ত আমাদের একটু সুবিধা হবে। কারণ, আপনারা জানেন. পশ্চিমবঙ্গের ক্ষুদ্র সঞ্চয়ের টাকা, ফিন্যান্সিয়াল ইনস্টিটিউশনগুলির টাকা পশ্চিমবঙ্গের বাইরে চলে যাচ্ছে আমি আর একটি কথা বলতে চাই যে, পশ্চিমবঙ্গের এই শিল্পগুলির রুগ্ন হওয়ার কারণই হচ্ছে এই ফিন্যান্সিয়াল ইনস্টিটিউশন। ফিন্যান্সিয়াল ইনস্টিটিউশন, কেন্দ্র এবং শিল্প ইনস্টিটিউটের সঙ্গে যদি লিয়াঁজ না থাকে তাহলে কখনই শিল্প বেড়ে উঠতে পারে না আমার সময় খুব অল্প, আমি এইখানেই শেষ করলাম। আপনাদের কাট মোশনগুলি নস্যাত করে দিয়ে আমাদের বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 P.M.]

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, শিল্প বাজেটে অংশ গ্রহণ করে আমি প্রথমেই বলব, শিল্প খাতের ব্যয়বরাদ্দ চেয়ে যে বক্তৃতা দেওয়া হয়েছে সেটা একটা সাদামাটা বক্তৃতা। এখানে অনেকগুলি ভাল ভাল কথা বলেছেন আমি অস্বীকার করব না, ভাল জিনিসকে ভাল বলব কিন্তু এই রাজ্যের যে আসল সমস্যা সেই সমস্যার দিকে এখন পর্যন্ত কিন্তু তাকানো হচ্ছে না। আমাদের মনে রাখতে হবে যে পশ্চিমবঙ্গে শুধু শিল্পে ইনভেস্টমেন্টের কথা বললেই চলবে না এ ক্ষেত্রে সবচেয়ে বড় অসুবিধা যেটা সেটার কথা ভাবতে হবে। টাকা থাকুক, কিন্তু সবচেয়ে বেশি আমাদের অভাব এনট্রিপ্রেণিয়ার শিল্পের অভাব। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি, এই রাজ্যের ছেলেরা সবচেয়ে এগিয়ে ছিল এনট্রিপ্রেণিয়ারশিপের ব্যাপারে কিন্তু আজকে পশ্চিমবঙ্গের বাঙালি যুবকরা, তারা হোয়াইট কালার জবের ব্যাপারে ইচ্ছুক, তারা সেই কাজ পেতে চান। বিজনেস করার ব্যাপারে কিন্তু তারা পিছিয়ে যাচ্ছে। এই সরকারের বিরুদ্ধে আমার প্রথম অভিযোগ, গত ১৩ বছরে তারা এই বেঙ্গলি এনট্রিপ্রেণিয়ারশিপকে ডেভেলপ করতে পারেন না। এই ইনট্রিপ্রেণিয়ারশিপের অভাবে আজকে জ্যোতিবাবু, মাননীয় মুখ্যমন্ত্রীর দরবারে দেখতে পাই সারা ভারতের এক একটি বড় বড় শিল্পপতিরা আসছেন। এই হাউসের মেম্বাররা আশা করি আমার সঙ্গে এগ্রি করবেন এ ব্যাপারে যে আমাদের দেশে বড়বড় শিল্পপতিরা আছেন তাতে পশ্চিবঙ্গের ৪৫ লক্ষ বেকার যুবককে চাকরি দেওয়া যাবে না। এ ক্ষেত্রে এনট্রিপ্রেণিয়ারশিপের ব্যাপারে এই সরকার কতটা বেশি এগিয়ে গিয়ে সেইসব যুবকদের দিয়ে কারখানা সংস্থাপন করবার চেষ্টা করছেন সেটা দেখতে হবে এবং ভাবতে হবে। এই জায়গায় কিন্তু পশ্চিমবঙ্গে আমাদের সবচেয়ে বেশি অভাব আছে। আমি জানি মাননীয় মুখ্যমন্ত্রীকে একদল অফিসার গাইড করছেন। বলছেন এই পরিকল্পনা এবং তাঁকে গাইড করছেন। কিন্তু আসলে এখানে যদি এনট্রিপ্রেণিয়ারশিপ ডেভেলপ করার চেষ্টা করা না হয় তাহলে আমাদের ছেলেরা ঐ ৫০০/৬০০ টাকার মাহিনার চাকরিই করবে এবং এইভাবে তাদের এক্সপ্লয়টেশনে ভুগতে হবে। এর থেকে তাদের আমরা নিষ্কৃতি দিতে পারব না। এ ব্যাপারে শিল্প দপ্তরের অফিসারদের কোনও চিন্তা আছে বলে মনে হয় না। তা না হলে আমরা দেখতে পেতাম হলদিয়া ডাউনস্ট্রিমের ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী

বলতেন, একদল যুবক শিল্প গড়ে তুলবে। কিন্তু তা না হয়ে আমরা সেখানে শুনছি মিত্তাল, গোয়েঙ্কা এবং রিলায়েন্স গ্রুপের নাম এবং তাদের বড় বড় প্রোজেক্ট। কংগ্রেস আমলে আমরা দেখেছি একটার পর একটা আন্দোলন করে ওঁরা এই এনট্রিপ্রেনিয়ারশিপ ধ্বংস করে দিয়েছিলেন। তারপর দেখলাম গদিতে বসার পর তারা শ্রমিকদের নিয়ে আর আন্দোলন করছেন না এবং এখানে ডেকে আনছেন সমস্ত মাল্টি-ন্যাশনাল এবং বড় বড় কোম্পানিকে এবং বলছেন যে এখানে শিল্প স্থাপন করো কিন্তু তারা তলে তলে বলে গিয়েছেন যে এ রাজ্যে শিল্প হবে না। তারপর স্যার, আমরা দেখলাম মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে একগাদা বড় বড় শিল্পপতি দেখা করতে গেলেন। তার আসল কারণ, দিল্লিতে সরকারের পরিবর্তন হয়েছে এবং শিল্পপতিরা জানতেন যে শ্রী ভি. পি. সিং তাদের উপর একটার পর একটা আঘাত হানবেন তাই তারা মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর প্রোটেকশন নিতে ছুটে এসেছিলেন। শিল্পপতিদের চরিত্র আমাদের জানা আছে। তারা পশ্চিমবঙ্গে শিল্প করতে আসে নি, তারা এসেছিল প্রোটেকশন নিতে। আমি তাই বিধানসভায় বলেছিলাম যে, মাননীয় মুখ্যমন্ত্রী হলদিয়া পেট্রোকেমিক্যাল যখন দেবেন তখন এমন লোককে দেবেন, এমন শিল্পপতিকে দেবেন যাদের ক্রেডিবিলিটি আছে। ধন্যবাদ, তিনি দিয়েছেন টাটাদের। এই প্রসঙ্গে বলি, টাটাদের উপর যদি খবরদারি করেন, অফিসারদের বলছি, মন্ত্রিসভার সদস্যদের বলছি, টাটাদের উপর যদি খবরদারি করেন, বোর্ড অব ডিরেকটার যদি একটার পর একটা লোক বসিয়ে দেন তাহলে কিন্তু এই প্রোজেক্ট ১০ বছরেও কমপ্লিট হবে না। ভিতরে ভিতরে তারা খুন্ন হচ্ছেন। আপনারা তাদের উপরে ছেড়ে দিন, তাদের ইমপ্লিমেন্ট করতে দিন। আমরা বলেছি যে আজকে পশ্চিমবঙ্গে ইন্ডাস্ট্রিতে লক আউট হচ্ছে, লে অফ হচ্ছে। আজকে শিল্পপতিরা শ্রমিকদের উপরে স্টিম রোলার চালাচ্ছে। বাটার সঙ্গে এগ্রিমেন্টের সময়ে মুখ্যমন্ত্রী বলেছিলেন এই সভায় দাঁড়িয়ে যে আমি প্রোটেকশন দেব। আজকে কি হল? বাটা কি অবস্থায় দাঁড়িয়েছে? বাটার আন্ডারে ৩টি ইউনিটকে ভাগ করে দিয়ে বাকি সমস্ত মেশিন-পত্র তারা বাইরে বিক্রয় করে দিচ্ছে। আজকে ডটেড লাইনের উপরে সিটুর লীডাররা আপনার কথায় সই করেছেন। আপনি বাধ্য করেছেন সই করতে। আজকে ট্রেড ইউনিয়ন হবার এখানে উপযুক্ত পরিবেশ পাচ্ছে না। আপনি ইন্ডাস্ট্রির বাতাবরণ তৈরি করার জন্য চেষ্টা করছেন। কিন্তু আসল কথা হচ্ছে, এখানে শিল্পপতিরা এখনও পর্যন্ত আসতে প্রস্তুত নয়। তারা মুখ্যমন্ত্রীর মুখের উপরে কিছু বলবেন না, কিন্তু ভিতরে ভিতরে উপলব্ধি করছেন যে এখানে অ্যাটমসফিয়ার ঠিক নেই। সেজন্য এখানে তারা আসতে রাজি নয়। উত্তরবঙ্গের চা শিল্পের উপরে আপনি সেস বসিয়ে দিলেন। আজকে তার ফলে আমাদের অকশনে চা আসছে না। অথচ গৌহাটির আকশন রমরমা করে চলছে। আপনার দেখাদেখি আসাম সরকারও চায়ের উপরে সেস বসিয়ে দিল এবং যার ফলে চা শিল্প আজকে এগিয়ে যেতে পারছে না। ওয়েস্ট বেঙ্গল টি ডেভেলপমেন্ট কর্পোরেশন সম্পর্কে বলা হয়েছে। অত্যন্ত লজ্জার কথা যে একটা চা ফ্যাক্টরী করতে ৯ বছর লেগেছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, আপনি মন্ত্রিসভার দায়িত্বে বলবেন, ৯ বছরে যে চা ফ্যাক্টরী তৈরি হল সেখান থেকে কাকে চা বিক্রয় করা হচ্ছে? ইন্ডাস্ট্রি মিনিস্টার এখানে নেই, আমি তার কাছে উত্তর চাই। আজকে চাগুলি বিক্রয় করে দিচ্ছেন মাড়োয়াড়ী ব্যবসায়ীদের কাছে, তারা চা তৈরি করে ২০ টাকা কেজিতে মুনাফা করে বিক্রয় করছে। আমরা আজকে এর উত্তর চাই। হিন্দুস্থান জিঙ্ক কর্পোরেশন একটা প্রাইভেট সেক্টর অর্গানাইজেশন। তারা একটা ইনভেস্টমেন্টের

জন্য চিঠি পাঠান মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে। তিনি থাকলে বলতে পারতাম, কিন্তু তিনি এখানে নেই। তার দপ্তরের যারা আছেন তারা শুনবেন, আমরা এই বিষয়ে উত্তর চাই। সেই হিন্দুস্থান জিঙ্ক কর্পোরেশন উত্তরবঙ্গে খনি খনন করার জন্য একটা প্রকল্প পাঠিয়েছিলেন। ৬ মাসেও তারা কোনও উত্তর পায়নি। আপনি আবার ইন্ডাস্ট্রি সম্পর্কে আমাদের বলছেন। এগুলি ভাবতে আমাদের অবাক লাগে। আজকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, আমাদের রাজ্যে কয়লা উৎপাদনের জন্য গত ১০/১২ বছরে কোনও রকম নতুন মাইনস ইনভেস্টমেন্ট হচ্ছে না। কেন হচ্ছে না? তার কারণ বলিষ্ঠ ভাবে কোনও প্রেসার দেওয়া হচ্ছে না কোল ইন্ডিয়ার উপরে। কেন্দ্রীয় সরকার ওয়ার্ল্ড ব্যাঙ্কের সঙ্গে একটা পরিকল্পনা করেছিলেন ৫ শত কোটি টাকার, শংকুর বাজারী স্কীম, আসানসোলে, আজও তাকে রূপায়িত করা হচ্ছে না। আমরা শুনেছি যে জমি অধিগ্রহণ করার চেষ্টা করা হয়েছে। সেখানে ৪ শত হেক্টর জমি দেওয়ার কথা ছিল, সেখানে মাত্র ২৬ হেক্টর জমি অধিগ্রহণ করা হয়েছে। ৫ শত কোটি টাকার পরিকল্পনা, যেখানে কয়লা খনিতে ইনভেস্টমেন্ট নেই, সেখানে কয়লা খনিতে এই ইনভেস্টমেন্ট হতে পারছে না। এই বইয়ের শেষের দিকে বলা হয়েছে যে আমরা সাজেশনস চাচ্ছি। আমাদের সাজেশনস যদি চান তাহলে আমাদের সঙ্গে বসে আলোচনা করুন, আমরা বলে দেব যে কি ভাবে করতে হবে। কিন্তু দুঃখের বিষয় যারা আজকে শিল্প গড়তে পারত তারা আজকে অপোজিশনে আছেন, আর যারা ভাঙ্গতে জানেন তারা বসেছেন সরকারে। সে জন্য আজ ১৩ বছর ধরে পশ্চিমবঙ্গে শিল্প হচ্ছে না, শিল্পে এই দৈন্যদশা দেখা দিয়েছে। হ্যাঁ, ফ্রেইট ইকোয়াইজেশনের ব্যাপারে কংগ্রেস সরকার বলতে পারে যে আমরা করতে পারিনি। কিন্তু আজকে তো বন্ধু সরকার আছে, তাদের এটা করতে হবে। এখনতো এটাতে অসুবিধা থাকার কথা নয়। আপনারা এগিয়ে যান, কংগ্রেস সরকার আপনাদের সমর্থন করবে। এই বিধানসভা থেকে অল পার্টি রেজলিউশন নিয়ে বলুন যে ফ্রেইট ইকোয়ালাইজেশন করতে হবে। আজকে হোসিয়ারী শিল্পের কি অবস্থা হয়েছে? আজকে বড় বড় হোসিয়ারী ইন্ডাস্ট্রিগুলি শিফট করে যাচ্ছে হরিয়ানা, মাদ্রাজে।

[5-10 — 5-20 P.M.]

হরিয়ানা, মাদ্রাজ, যাঁরা খবর রাখেন ইন্ডাস্ট্রি সম্পর্কে, আজকে হোসিয়ারী ইন্ডাস্ট্রিজ চলে গেলে, হোসিয়ারী ইন্ডাস্ট্রির লক্ষ লক্ষ শ্রমিক বেকার হয়ে যাবে। আজকে এই ইনভেস্টমেন্ট কোথায় যাবে? এখানে কটন যদি শস্তা দরে না পাওয়া যায়, হোসিয়ারী কটন যদি না পাওয়া যায়, কটন ফেব্রিক যদি না পাওয়া যায় তাহলে হোসিয়ারী ইন্ডাস্ট্রি বাইরে চলে যাবে। আজকে আপনারা তন্তুজকে যে ভাবে চালাচ্ছেন, সেটা প্রশংসার যোগ্য, কিন্তু হোসিয়ারী শিল্প কেন মারা যাচ্ছে? এই হোসিয়ারী শিল্প কেন ভিন দেশে চলে যাবে, এই দৈন্য দশা থেকে এই হোসিয়ারী শিল্পকে বাঁচান। এর সুতোর একটা ব্যাঙ্ক করা দরকার যেখান থেকে সুতো পাওয়া যাবে। ছোট ছোট শিল্পগুলো সেখান থেকে প্রয়োজনে সুতো পেতে পারে। আমার মনে হয় যদি একটা কনস্ট্রাকটিভ অ্যাটিচ্যুড নিয়ে এই সরকার চলে তাহলে ঐ রাজ্যের পক্ষে ভাল হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে বলি, রেলওয়ের একটা প্রোগ্রাম নেওয়া হয়েছে, আজকে স্যাক্সবি ফারমারের কি অবস্থা, শুনলাম কোটি কোটি টাকা লস হচ্ছে। আজকে এই যে রেলের এক্সপ্যানশন প্রোগ্রাম সম্পর্কে যে চিন্তা হচ্ছে এটাকে যদি ঠিক ধরতে না পারা

যায়, তাহলে কোটি কোটি টাকা এই রাজ্য থেকে বেরিয়ে যাবে। মুখ্যমন্ত্রী কেন এই সম্পর্কে রেল দপ্তরের সঙ্গে আলোচনা করছেন না? এখানে বলা দরকার, দুর্গাপুর, আসানসোলের কী অবস্থা, দুর্গাপুর আসানসোল বেল্টে যারা থাকেন তারা জানেন কী ভাবে সেখানে লোড শেডিং হচ্ছে, সুতরাং সেখানে ইন্ডাস্ট্রি চলবে কী করে? উনি বলেছেন ২ হাজার ৭০০ কোটি টাকার দুর্গাপুর এক্সপ্যানশন প্রোগ্রাম নেওয়া হয়েছে। আমরা অত্যন্ত খুশি, কেন্দ্রীয় সরকার করেছেন। আমি রাজ্য সরকারকে বলব, এবং কেন্দ্রীয় সরকারকে বলব যে এতে রাজ্যের কী লাভ হয়েছে। জনেন, ২ হাজার ৭০০ কোটি টাকা কারা কারা পেয়েছে, লার্সন অ্যান্ড টার্বো, ১৮৫ কোটি টাকা এক্সপ্যানশন স্কীমে পেয়েছে, লার্সন অ্যান্ড টার্বো ইউনিট কোথায়? কলকাতায় নয়, দুর্গাপুরে নয়, তারা কন্ট্রোল করছে মাদ্রাজ থেকে, তার ইকুইপমেন্ট আসছে মাদ্রাজ থেকে, পশ্চিমবাংলার ভাগ্যে কী জুটছে? পশ্চিমবাংলার ভাগ্যে দুর্গাপুরের ছোট ছোট শিল্পপতি, তাদের ভাগ্যে জুটেছে ১২ কোটি, খালি ফেব্রিকেশন ইউনিট। আমি দায়িত্ব নিয়ে বলছি, শুধু ফেব্রিকেশনের কাজ পেয়েছে ছোট ছোট ব্যবসায়ীরা, আর মুনাফা করে যাচ্ছে বড় বড় ব্যবসায়ীরা। এই এক্সপ্যানশনের কোনও লাভ নেই পশ্চিমবাংলার। শিল্পের ক্ষেত্রে যারা এক্সপেরিয়েন্সড লোক আছে, যেমন অটো ইন্ডিয়া, মেকন এরা পেয়েছে। কিন্তু পশ্চিমবাংলার শিল্পপতিরা কী পেয়েছে এই কথা মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই। উনি তো চলে গেলেন, সাধন পান্ডে উঠলে উনি চলে যান। ঘর থেকে শোনেন। আপনাকে বলি, ইসকোর কথা হাউসে বলেছেন, আমরা চাই জাপানী কোলাবোরেশনে হোক, কিন্তু ইন্ডিয়ার কোলাবোরেশনেও কিছু হোক। এক্সপ্যানশনের স্কীমের যে রিপোর্ট বেরিয়েছে কিন্তু কেন এত সময় লাগছে? কারও তোয়াক্কা না করে কোরিয়ার সঙ্গে চুক্তি করে সেখানে একটি স্টিল প্ল্যান্ট করার জন্য স্কীম করে নিলেন। ইসকোর যখন এক্সপ্যানশন স্কীম হয়েছে, তখন কৃষ্ণমূর্তির চেয়ারম্যানশিপে সেটা হয়েছে। সেই কৃষ্ণমূর্তিকে সরিয়ে দেওয়া হল। আর বীজু পট্টনায়ক, উড়িষ্যার মুখ্যমন্ত্রী, তাঁকে লুফে নিলেন, তাঁকে চেয়ারম্যান করে নতুন স্টিল প্ল্যান্ট তৈরি হবে। দুর্ভাগ্য, কৃষ্ণমূর্তির মতো লোক আমাদের নেই। কিন্তু পশ্চিমবাংলায় ভালো ভালো আই. এ. এস. অফিসার যারা আছেন, তারা মুখ্যমন্ত্রীর কাছে উপদেশ দেন, অথচ শিল্প চালাবার জন্য আমাদের রাজ্যে বাঘা বাঘা লোক রয়েছেন। হিন্দুস্থান লিভারের মিঃ গাঙ্গুলির মতো লোক রয়েছেন। মুখ্যমন্ত্রী তাঁদের ডেকে পাঠিয়ে রাজ্যের বিভিন্ন শিল্পের ওপর তাঁদের বসিয়ে দিতে পারেন। তাঁদের বলতে পারেন, রাজ্যের শিল্পকে তোমাদের বাঁচাতে হবে, তার জন্য তোমাদের যা মাইনে দিতে হয় আমি দেব, সবরকম সুযোগ-সুবিধা তোমাদের দেব, কিন্তু তোমাদের পশ্চিমবাংলায় শিল্পের বিকাশ ঘটাতে হবে। মুখ্যমন্ত্রী, আপনাকে এই ইনিসিয়েটিভ নিতে হবে। ইনিসিয়েটিভ না নিলে কখনই শিল্পের বিকাশ ঘটতে পারে না। অন্য রাজ্যের মুখ্যমন্ত্রীরা এসে আমাদের রাজ্যে বসে একটার পর একটা বিজনেস অ্যাসোসিয়েশনকে ডেকে বলেছেন—আপনারা রাজস্থানে চলুন, আপনারা দিল্লিতে চলুন, আপনারা গুজরাটে চলুন, আপনারা শিল্প করবেন আমরা আপনাদের বিভিন্ন সুযোগ দেব। মাননীয় মুখ্যমন্ত্রী, আপনার ভ্যানিটি আছে, আপনার অনেক ইগো আছে, তাই আপনি ওঁদের মতো অন্য রাজ্যে যেতে পারছেন না এবং শিল্পপতিদের ডেকে আনতে পারছেন না। আপনি অন্য রাজ্যে যান, সেখানে গিয়ে তাদের বুঝিয়ে বলুন, আপনারা চলুন পশ্চিমবঙ্গে, আপনাদের আমরা এই এই সুযোগ-সুবিধা দেব। সেই চেষ্টা আপনার নেই, সেটাই হচ্ছে আজকে আমাদের সবচেয়ে ডিফিকাল্ট প্রবলেম। আপনাদের তরফ থেকে ক্যাম্পেনিং

ইণ্ডাস্ট্রি একদম হচ্ছে না। ইণ্ডাস্ট্রি আনার জন্য বা গড়ার জন্য যে চেষ্টা সেটা আপনাদের মধ্যে নেই। আমি একটা স্প্যাসিফিক ইন্‌স্ট্যান্স দিচ্ছি—এর উত্তর নিশ্চয়ই মাননীয় মুখ্যমন্ত্রী দেবেন—আমার বন্ধু সৌগত রায় বলেছেন, একজন শিল্পপতির সঙ্গে আর একজন শিল্পপতির জয়েন্ট সেক্টর হয় না—আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বলছি, একটা ইণ্ডাস্ট্রিয়াল গ্রুপ বলছে, দীর্ঘ কয়েক বছর ধরে বলছে, ৫০০ কোটি টাকা আমরা পশ্চিমবঙ্গে বিনিয়োগ করব। অথচ পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তাদের কথায় কর্ণপাত করছেন না, বলছেন—তোমরা জমি খুঁজে বের করো। এটা কি কথা! তিনি এই রাজ্যের ইণ্ডাস্ট্রিয়াল মিনিস্টার, তাঁর এ কি কথা! আই. পি. সি. গ্রুপ ৪০০ কোটি টাকা দিয়ে পেপার প্ল্যান্ট করতে চায়। তারা মাননীয় মুখ্যমন্ত্রীকে বার বার বলেছে। তাদেরও তিনি বলেছেন—জমি খুঁজে বের করতে হবে তোমাদের। আই.পি.সি. গ্রুপ বলছে—পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী যদি আমাদের পশ্চিমবঙ্গে প্ল্যান্ট করতে না দেয়, আমরা মধ্যপ্রদেশে চলে যাব, আমরা উড়িষ্যায় চলে যাব, আমরা অন্ধ্রপ্রদেশে চলে যাব, বাইরের অন্য যে কোনও রাজ্যে গিয়ে করব। পশ্চিমবঙ্গে কলকাতার কাছে বিভিন্ন শিল্পপতি হোটেল করবার জন্য, হাসপাতাল করবার জন্য ১০০ কোটি টাকার পরিকল্পনা দিয়েছে। মুখ্যমন্ত্রী তাদের জমি দিতে পারছেন না। তিনি বলছেন—তাদের জমি খুঁজে নিতে হবে। আর তারা বলছে—আমরা কোথায় জমি পাব? আবার মুখ্যমন্ত্রী বলছেন—আমিই বা কোথায় জমি পাব? অদ্ভুত অবস্থা! মাননীয় মুখ্যমন্ত্রী তথা শিল্পমন্ত্রী, আপনার কাছে আমার অনুরোধ কলকাতার আশেপাশে গ্রোথ সেন্টার করুন। আপনি রাজ্যের বিভিন্ন জায়গায় অনেক গ্রোথ সেন্টার করার কথা বলেছেন। কিন্তু তথাপি আপনাকে আমি অনুরোধ করছি, কলকাতার আশেপাশে গ্রোথ সেন্টার করার কথা আপনি চিন্তা করুন। কলকাতার এক্সপানশন করুন এবং সেসব জায়গায় শিল্পপতিদের জায়গা দিন, তারা নিজেরাই ইনফ্রাস্ট্রাকচার করে নেবে। এই রকম স্পেসিফিকভাবে আপনি ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টের কথা চিন্তা করুন। মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি প্রধানমন্ত্রী, প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর কাছে গিয়েছিলেন। আপনারা ৪৩ পাতার একটা রিপোর্ট তৈরি করেছিলেন এবং তাতে বলেছিলেন কেন্দ্রের কাছে আপনারা কি কি চান। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি কি জানেন যে, আপনি যা চান তা আপনার হাতের মধ্যেই আছে? রেসকোর্সের উল্টোদিকে একটা টেলিকম্ ফ্যাক্টরি আছে এবং বলেছিলেন, টেলিকম ফ্যাক্টরিটা খালি করে দিতে হবে। আমি আপনার কাছে বলছি, টেলিকম ফ্যাক্টরির পাশেই পুলিশ ট্রেনিং কলেজ আছে, সেটা রেস কোর্সের উল্টোদিকেই আছে। সেই জায়গায় একটা ওয়ার্ল্ড ট্রেড সেন্টার হতে পারে, যেখান থেকে পশ্চিমবঙ্গের শিল্প নিয়ন্ত্রিত হবে। বিশ্বের বিভিন্ন প্রান্ত থেকে ডেলিগেটরা সেখানে আসবেন, কনফারেন্স করবেন। তাজ হোটেল চালু হয়েছে, তাদের সহযোগিতা পাবেন। ওখানে ওয়ার্ল্ড ট্রেড সেণ্টার গড়ে উঠতে পারে, ওয়ার্ল্ড ট্রেড সেন্টার উইথ লেটেস্ট ফেসিলিটিস গড়ে উঠতে পারে। আপনি যদি সেই উদ্যোগ গ্রহণ করেন, তাহলে আমি কংগ্রেস বিধায়ক হিসাবে আপনাকে কথা দিচ্ছি, আমরা আপনাকে কলকাতার বাইরে টেলিকম ফ্যাক্টরি এবং পুলিশ ট্রেনিং স্কুলের জন্য কলকাতার বাইরে ব্যবস্থা করে দেব। কারণ আমরা চাই রাজ্যের শিল্পের প্রসারের জন্য ওয়ার্ল্ড ট্রেড সেন্টার এখানে গড়ে উঠুক। ফলতা এক্সপোর্ট প্রোমোশন জোনের মাত্র তিনটে ইউনিট হয়েছে। এর জন্য আপনাদের লজ্জা হচ্ছে না! ফলতা এক্সপোর্ট প্রোমোশন জোনের ইনফ্রাস্ট্রাকচার যা তাতে সেখানে কেউ যাবে না? গভর্নমেন্ট অফ ইণ্ডিয়া বলে দিয়েছেন—আপনারা নিজেরা যদি করতে চান তো এক্সপোর্ট

প্রোমোশন জোন করতে পারেন। ফলে ফলতা এক্সপোর্ট প্রোমোশন জোনে কেউ আর যেতে চাইছে না। তারা সেই ব্যবস্থা নিজেদের কারখানার মধ্যেই করে নিতে পারছেন। র' মেটিরিয়াল এবং ব্যাঙ্কের সুযোগ যোগাড় করতে পারলে, আর যাবে কেন? সেই জন্য ফলতা এক্সপোর্ট প্রোমোশন জোনে কেউ আর যাচ্ছে না। এটাই বাস্তব সত্য, বাস্তব সত্য কথা বলতে হবে। সেখানে কি করা যায়, কিভাবে শিল্পপতিদের ইন্টারপ্রেণিওরশিপের ব্যবস্থা করা যায়, কিভাবে বাঙালী ছেলেদের তোলা যায়। ফলতার ব্যাপারে, গভর্নমেন্ট অফ ইণ্ডিয়ার সঙ্গে, ইন্টারপ্রেণিয়ারসদের সঙ্গে কথা বলুন। আজকে সবচেয়ে বড় কথা, কো-অপারেটিভ সেক্টরে বাঙালি ছেলেরা অন্ধ হয়ে গেছে। অন্ধকে যেমন হাত ধরে ধরে রাস্তা পার করে দিতে হয় বাঙালি ছেলেদেরও সেইরকম পার করে দিতে হবে। না হলে তারা র-মেটিরিয়ালস কোথায় পাবে তা তারা জানেনা, কোথায় বিক্রি করবে তাও তারা জানে না। এত বড় বড় অফিস হয়ে গেছে। অফিস চলবে না। ইনিসিয়েটিভ নিতে হবে। এই বছর টার্গেট করুন যে এক হাজার যুবককে আমরা শেখাব, আস্তে আস্তে বাড়াব। এইভাবে বাড়াতে পারলে বাঙালি ছেলেরা শিল্পপতি হবে। আমি অ-বাঙালিদের বিরুদ্ধে নয়, কিন্তু দেখে শুনে সুন্দরভাবে এদের কাজে লাগাতে হবে। আমরা যদি এই প্রদেশের ছেলেদের শেখাতে না পারি তাহলে আমরা ভুল করব এবং সেই ভুলের মাসুল কে দেবে জানি না। হাওড়ার দিকে দেখুন, হাওড়া কোন জায়গায় ছিল? এশিয়ার মধ্যে একটা বড় জায়গায় ছিল, আজকে ওখানে বাঙালিদের ইনটারপ্রিণিওরশিপ থাকবে না। আমাদের সম্পদ, কারিগরি শিক্ষার সম্পদ থাকবে না। আজকে প্রত্যেক জেলায় নেক্সট জেনারেশনের জন্য টেকনিক্যাল ইন্সটিটিউট এবং ইণ্ডাস্ট্রি ছোট ছোট কারখানার সঙ্গে বড় বড় শিল্পপতিদের যুক্ত করে দিয়ে কম্পেল করা দরকার। এদেরকে অর্ডার দিতে, কাজ করাতে হবে। আমার মনে হয় এই সব বই ছাপিয়ে কিছু হবে না। ডব্লিউ. বি. আই. ডি. সি.র চেয়ারম্যান ভাল কাজ করছে, অফিসাররা ভাল কাজ করছে, চিফ-সেক্রেটারি ভাল কাজ করছেন, আলোচনা করার প্রয়োজন নেই। কিন্তু এক্সপেরিমেন্ট করতে হবে, কনভিনসিংলি বলতে হবে যে, এক হাজার জনকে আমরা শিল্পপতি তৈরি করেছি, এতে কাজ সহজ হবে। আমাকে ক্রিটিসিজ্‌ম করলে হবে না, আসল বাস্তব কথা শুনতে হবে। রাজ্যের সকল মানুষ জানে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনিও জানেন, এই রাজ্যে অ্যাটমোসফিয়ার তৈরি হচ্ছে, এই অ্যাটমোসফিয়ারকে স্বাগত জানাচ্ছি। আমরা জানি যে শিল্প বিকাশের অ্যাটমোসফিয়ার দরকার। অ্যাটমোসফিয়ার ভাল হচ্ছে। অবশ্য শ্রমিকদের উপর অত্যাচার হচ্ছে কিছু বলার নেই। এখানে মাননীয় জ্যোতিবাবু বসে আছেন। আমরা পড়লাম, তিনি সুন্দর বক্তৃতা দিয়েছেন। তিনি বলেছেন যে আমরা ফুটপাথে বসে বলতাম যে তোমরা লড়াই কর, আজকে ভুলে গেছেন। আজকে মাননীয় শিল্পমন্ত্রী—তাঁর ছেলে শিল্পপতি হবার পর—এই একটা ব্যাপারে তিনি বুঝতে পেরেছেন। স্যার, এই সরকারের কাছে অনুরোধ করছি, যাঁরা এই হাউসের মেম্বার আছেন তাঁদেরও বলছি যে, সরকার এগ্রিকালচার ইণ্ডাস্ট্রি আনতে পারে না। আমাদের রাজ্যে একটা সেমিনার হল, সেই সেমিনারে অনেকেই বক্তব্য রাখলেন, অনেক গুণী মানী ভদ্রলোক অনেক কথা বলেছিলেন। তার থেকে একটা কথা বেরোল ৩ হাজার কোটি টাকার পেটের খাবার জোগাড় করার বেলায় পশ্চিমবঙ্গ পিছিয়ে আছে। কোথায় এগ্রিকালচারাল মেশিনারি? আছে আমরা তাদের টানতে পারছি না। ল্যান্ড পাওয়া যাচ্ছে না। ৫০ পারসেন্ট এগ্রিকালচার বলে রুর‍্যাল ডেভেলপমেন্ট কেন্দ্রীয় সরকার

ডিক্রেয়ার পাওয়ার অংশ এখানে হবে না। এইগুলি কাউকে ক্রিটিসিজ্‌ম করার জন্য নয়। এগ্রিকালচার ইণ্ডাস্ট্রি এত নভিস যে ডেভেলপ করার দরকার আছে। আমরা জানি, অয়েল ইকুইপমেন্ট ইণ্ডাস্ট্রি আগামীদিনের বিরাট ইণ্ডাস্ট্রি এক্সপ্লোরেসন হবে, আরও বিভিন্ন জায়গায় ২৫ হাজার কোটি টাকা আগামী ১০ বছরে ইনভেস্টমেন্ট হবে। আজকে পশ্চিমবঙ্গ কোথায় দাঁড়িয়ে আছে! আমি শিল্পমন্ত্রীকে জিজ্ঞাসা করছি, আজকে ভারতবর্ষে যে ২৫,০০০ কোটি টাকার অয়েল ইক্যুইপমেন্ট ইণ্ডাস্ট্রি হতে চলেছে সেক্ষেত্রে পশ্চিমবঙ্গ তার কত ভাগ পাবে? আমাদের কোথায় অসুবিধা হচ্ছে সেটা জানতে চাইছি। আমরা যেটা করতে পারতাম, সেখানে অন্ধ্রপ্রদেশ আমাদের হারিয়ে দিল! সেক্ষেত্রে অন্ধ্রপ্রদেশের লেটার অফ ইনটেন্ট নিয়ে নিল গভর্নমেন্ট অফ ইণ্ডিয়ার কাছ থেকে। আমাদের এন. আর. আই. কোম্পানি এডিবেল অয়েল তৈরি করবে। এক্ষেত্রে ভারতবর্ষের ২,০০০ কোটি টাকা ইমপোর্ট বিল। আজকে দুই হাজার কোটি টাকার এডিবেল্‌ অয়েল আমদানি করা হয়। সেক্ষেত্রে অন্ধ্রপ্রদেশ এন.আর.আই. ভারত সরকারের কাছ থেকে পারমিট নিয়ে নিল। এর পাশে আই. টি. সি. সারা অন্ধ্রপ্রদেশ জুড়ে প্ল্যানটেশন ছড়িয়ে দিল। তাঁরা বলছেন, আপনারা টাকা পাঠান অয়েল ইণ্ডাস্ট্রিতে। এই খাবার তেলের বীজ, সানফ্লাওয়ার ইত্যাদি পশ্চিমবঙ্গের কৃষিজীবী মানুষেরা তৈরি করতে পারে না? এবং এখানে বিরাটভাবে তারজন্য রিফাইনারি তৈরি হতে পারে। ওঁরা এটা ভেবেছেন, কিন্তু আপনারা তাদের ডাকতে পারছেন না, কারণ আপনাদের অফিসাররা সেটা জানেন না। তাঁদের রিজ্‌ হোটেল নেবার জন্য অনুরোধ করেছেন, কিন্তু আপনাদের প্রস্তাব মেনে রিজ্‌ হোটেল নিয়েছেন তারা? নেয়নি। শিল্পপতিরা এখানে শিল্প করতে চাইছেন না, কারণ সেই সঙ্গে সমস্ত আবর্জনা নিতে হবে বলে তারা সেটা নেবেন না। আপনারা বাস্তবটা সুষ্ঠুভাবে চিন্তা করুন, কারণ আমরা এগিয়ে যেতে চাই। যা হবার হয়ে গেছে, এখন নতুন করে ভাবুন আমরা কো-অপারেশন করতে চাই। বলুন, কি কি শিল্প পশ্চিমবঙ্গে হতে পারে, তবে গঠনমূলক কথা বলতে হবে। তাঁরা বলছেন সাজেশন চাইছি, তাই আমি সাজেশন দিলাম। সাজেশন দেওয়াতে এত কষ্ট পাচ্ছেন কেন? এদিকে পশ্চিমবঙ্গে জুট ইণ্ডাস্ট্রি ধুঁকছে, ওদিকে জুট-চাষীরা জুট বিক্রি করতে পারছেন না। কাজেই আজকে জুটের ল্যাণ্ড অয়েল সেক্টরে পাঠিয়ে দিতে হবে। তবে এরজন্য উদ্যোগ দরকার। এক্ষেত্রে যা চলছে। মুখ্যমন্ত্রী আজকে শিল্পপতিদের সঙ্গে দেখা করছেন এবং তাদের চা খাইয়ে ভাবছেন, শিল্পপতিরা চলে আসছে। কিন্তু শিল্পপতিরা এইভাবে আসেন না, অরুণ বাজোরিয়ার টাকা পাওয়া যায় না। তার স্যুইস ব্যাঙ্কে টাকা থাকে, জুট নিয়ে তিনি কারবার করেন। তাই আজকে নতুন তরুণ ভাইদের গাইড করুন, তাদের শিল্প স্থাপন করতে সাহায্য করুন, ভারতবর্ষের টপ্‌ টপ্‌ ইণ্ডাস্ট্রিয়াল গ্রুপ থেকে অফিসারদের টেনে আনুন, ফেসিলিটিজ দিন, বলুন—এখানে শিল্প করুন, পেছনে আছি। একমাত্র তাহলেই হতে পারে। এক্ষেত্রে কনসার্নড়, এফোর্ট দরকার। আমাদের ডিফেন্স ইণ্ডাস্ট্রি প্রাইভেটাইজ করতেন গভর্নমেন্ট। এই ডিফেন্স ইণ্ডাস্ট্রি যদি প্রাইভেটাইজ হয়, আপনারা কি বসে থাকবেন? সেক্ষেত্রে শিল্পপতিরা কি কিছু নেবে না? এই সমস্ত জিনিস আছে। আমাদের কাট মোশন যা এসেছে তাকে সাপোর্ট করছি। তারপর আমি মাননীয় শিল্প মন্ত্রীকে অনুরোধ করব, নিজের সঙ্গে একজন ডেপুটি মন্ত্রী রাখুন। এই বয়সে এতগুলি দপ্তর আপনি সামলাতে পারছেন না। তা নাহলে মিসগাইডেড্‌ হয়ে যাবেন। আমরা এই বাজেটকে সমর্থন করতে পারছি না, কারণ এর থেকে আরও উদ্যমশীল বাজেট আশা করছি এই সরকারের কাছ থেকে।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তথা শিল্প-বাণিজ্য মন্ত্রী বিভিন্ন খাতে যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থাপিত করেছেন সেই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধীদের সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি সংক্ষেপে আমার বক্তব্য রাখতে চাইছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের বিরোধী পক্ষের সাধনবাবু বললেন যে তিনি কিছু কনস্ট্রাকটিভ সাজেশন দিতে চান। আমরা ওয়েলকাম করছি। কিন্তু অনেকগুলো জায়গায় কনস্ট্রাকটিভ সাজেশন আক্রমণাত্মক হয়ে গেছে। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী সত্যি কথাই বলেছেন, তিনি বলছেন না যে পশ্চিমবঙ্গে শিল্প এবং বাণিজ্য হুহু করে বেড়ে গেছে। তাঁর বক্তব্য হচ্ছে একটা শিল্পের বিস্তারের, একটা শিল্পের উন্নতির একটা ইঙ্গিত এবং একটা সম্ভাবনা আমরা দেখতে পাচ্ছি। কাজেই এখানে দ্বিমত থাকার কোনও প্রয়োজন নেই। কেউ জোর করে যদি বিরোধিতা করতে চান তাহলে সেটা আলাদা কথা। এর আগে সৌগতবাবু অনেক কথাই বলেছেন। তার উত্তরে বলব, ইতিপূর্বে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের প্রতি অন্যায় ব্যবহার করেছেন, এটা সত্যি কথা। কাজেই পশ্চিমবঙ্গকে বিমাতৃসুলভ ব্যবহার যে করা হয়েছে অল ফিন্যান্সিয়াল ইনস্টিটিউশনস্'-এর যে বই থেকে উনি বলেছেন সেই বইয়ের ১৩নং পাতা থেকে আমি বলছি। এখানে যেটা বলা হয়েছে—আই-ডি-বি-আই., আই-এফ-সি-আই. এবং এল. আই. সি. ইত্যাদি যেসব সংস্থা বিভিন্ন স্টেটকে সাহায্য করেছেন তার কম্পারেটিভ স্টাডি আমি করছি না, আমি কেবল ওয়েস্ট বেঙ্গল এবং মহারাষ্ট্রের সঙ্গে তুলনামূলকভাবে বলছি কিউম্যুলেটিভ আপটু দি এণ্ড অব মার্চ, ১৯৮৯। সেখানে মহারাষ্ট্রে ৮ হাজার ১৭ কোটি ৩১ লক্ষ টাকা স্যাংশন করা হয়েছে। সেই ক্ষেত্রে পশ্চিমবঙ্গের জন্য ২ হাজার ৬১০ কোটি ৭৮ লক্ষ টাকা এবং বিভিন্ন স্টেটে যেমন, অন্ধ্রপ্রদেশ, গুজরাট, কর্ণাটক এবং মধ্যপ্রদেশে, শুধু গুজরাট ছাড়া প্রত্যেকটি জায়গায় পশ্চিমবঙ্গের চাইতে বেশি টাকা স্যাংশন করা হয়েছে। কাজেই পশ্চিমবঙ্গের উপরে যে অন্যায় করা হয়েছে, কম টাকা দেওয়া হয়েছে, কম স্যাংশন করা হয়েছে, এটা বহুদিনের ব্যাপার। ২য় ব্যাপার হচ্ছে পশ্চিমবঙ্গে যে ইণ্ডাস্ট্রি, বস্ত্রশিল্প এবং ইঞ্জিনিয়ারিং শিল্প কেন মার খাচ্ছে বিরোধী পক্ষের সদস্যরা কি তা বলবেন? ফ্রেট ইকুয়ালাইজেশন মাসুল সমীকরণ নীতির জন্য পশ্চিমবঙ্গ মার খেয়ে যাচ্ছে। কাজেই পশ্চিমবঙ্গ ফ্রেট ইকুয়ালাইজেশন পলিসির জন্য পশ্চিমবঙ্গ যে মার খেয়ে গেছে এটা বিরোধীপক্ষের সদস্যরা আশা করি অস্বীকার করবেন না। সাধারণভাবে একটা শিল্প কিসের উপরে নির্ভর করে? একটা শিল্প নির্ভর করে দেশের ইকনমিক পলিসি, সেই দেশের ইণ্ডাস্ট্রিয়াল পলিসি, ইন্টারন্যাল, এক্সটারনাল ট্রেড, ইমপোর্ট, এক্সপোর্ট পলিসি, লেবার পলিসি, এই সাম টোটাল নিয়ে। একটা দেশের মধ্যে যদি ওয়ান-সাইডেড পলিসি থাকে তাহলে ইণ্ডাস্ট্রি গ্রো করে না। লেবার পলিসি যদি খারাপ হয়, লেবার রিলেশন যদি খারাপ হয় তাহলে ইণ্ডাস্ট্রি সিক হয়ে যাবে। ইমপোর্ট পলিসি এবং এক্সপোর্ট যদি খারাপ হয় তাহলে যত ভালো ম্যানেজমেন্ট থাকুক না কেন ইণ্ডাস্ট্রি সাফার করবে। কাজেই সাম টোটাল পলিসি অফ দি গভর্নমেন্ট ইজ, আগমেনটেশন অফ ইণ্ডাস্ট্রি। কিন্তু আমাদের দেশে যে পাটশিল্প মার খাচ্ছে এই নিয়ে বহুবার বলেছি, বামফ্রন্টের পক্ষ থেকে বহুবার বলা হয়েছে যে, এই শিল্পকে বাঁচাতে হলে ন্যাশনালাইজ করা দরকার। কারণ পশ্চিমবঙ্গের একটা বিরাট শিল্প হচ্ছে পাট শিল্প।

কয়েক লক্ষ মানুষ এক সঙ্গে জড়িত। আমরা বারেবারে বলেছি যে, পাটশিল্পকে বাঁচাবার জন্য এটা ন্যাশনালাইজ করা হোক। আমি বিশ্বাস করি আমাদের দেশে যারা বিজনেসম্যান বা ক্যাপিটালিস্টরা আছেন দে আর নট অ্যাকচুয়ালি বিজনেসম্যান। বিজনেসম্যান বলতে কি বোঝায় তারা একটা ফার্মের সঙ্গেই যুক্ত থাকবেন। কিন্তু এখানকার বিজনেসম্যানরা একবার আমেরিকান ফার্মের মধ্যে আছেন, পরশু দেশের আরেকটি ফার্মের মধ্যে ঢুকে আছেন অর্থাৎ ক্যাপিটালিস্টরা দে নো হাউ টু অ্যাকোয়ার মানি অ্যাড অ্যাকোয়ার ক্যাপিটাল। ফলে এতে একটা গুড উইল নষ্ট হয়ে যাচ্ছে। একটা জেনারেশন আফটার জেনারেশন যা বছরের পর বছর যেভাবে ব্যবসা করে এসেছে তাতে একটা গুড উইল থাকে এবং বিজনেস ডেভেলপও করবে। কিন্তু এখনকার বিজনেসম্যানরা তারমধ্যে নেই। তারা চায় শুধু মুনাফা করব। যার ফলে আজকে এই পাটশিল্প মার খাচ্ছে। আজকে এই বিজনেসম্যানরা যদি মডার্নাইজ করত তাহলে এই চটকল শিল্প এত সিক হয়ে যেত না। আসলে আমাদের দেশের ব্যবসায়ীরা বা শিল্পপতিরা কেবল মুনাফার দিকে লক্ষ্য রাখেন। আমার একজন বিজনেসম্যানের সঙ্গে জানাশোনা ছিল। তিনি প্রথমে গ্লাস ফ্যাক্টরি করলেন তাতে সেরকম লাভ না হওয়াতে কারবাইডে চলে গেলেন। আবার কারবাইড থেকে পরে আইসে চলে গেলেন। আমি নাম করছি না, একজন বিখ্যাত মালিকের বিষয়ে বলছি তিনি গ্লাস ফ্যাক্টরি করলেন, সেখান থেকে কারবাইডে চলে গেলেন। আবার কারবাইড থেকে আইসে চলে গেলেন। আইস হচ্ছে একটা প্রফিটারিং কনসার্ন। এটা কিন্তু ব্রিটিশ ফার্ম বা আমেরিকান ফার্ম কখনও করবে না। তারা গ্লাস ফ্যাক্টরি ধরে তাকেই ডেভেলপ করতে চাইবে। সুতরাং সেইদিক থেকে আমরা চেয়েছিলাম পাটশিল্প ন্যাশনালাইজ করা হোক। আগেকার সরকার এটা ন্যাশনালাইজ করেন নি এবং পশ্চিমবঙ্গের উপরে অবিচার হয়েছে। ইভেন এনসেন্ট ইণ্ডিয়া কিংবা মধ্যযুগীয় শিল্প বা রোমান হিস্ট্রিই বলুন। পাট ছিল একটা অতি মূল্যবান বস্তু। তখন পূর্ববঙ্গ এবং পশ্চিমবঙ্গ ভাগ হয়নি। অধুনা যে বাংলাদেশ তাকেই বলা হত পূর্ববঙ্গ। সেই পূর্ববঙ্গে পাট খুব উৎপন্ন হত। পাট ছাড়াও মসলিন জাতীয় বস্ত্র খুব ভালো উৎপন্ন হত। আর এদিকে ছিল ভারতবর্ষের তুলা এবং লৌহ শিল্প এবং কয়লা। কিন্তু দেশ বিভাগের ফলে পাট পূর্ববঙ্গে চলে গেল এবং তখন থেকেই পাটশিল্প মার খেতে আরম্ভ করল। তার ওপরে পূর্ববর্তী কেন্দ্রীয় সরকারের অদূরদর্শিতার ফলে আজকে পলিসিতে ডিফেক্ট থেকে গেছে এবং তারফলে পাটশিল্প একেবারে ধংসের মুখে পড়েছে। আজকে এই নতুন সরকারের সম্পর্কে আমাদের বিরোধীরা সবাই বলেছেন যে, বন্ধু সরকার। অ্যাকচুয়ালি তো তাই, তাদের তো অন্তত একটা প্রগ্রেসিভ আউটলুক আছে। তারা তো অন্তত ১লা মে দিবসকে ছুটির দিন বলে ঘোষণা করেছেন। শ্রমিকদের স্বার্থে এই বন্ধু সরকার অন্তত রাইট টু ওয়ার্ক এই ফাণ্ডামেন্টাল রাইটকে কাজে লাগাতে চাইছেন। আপনারা বলেছেন যে আপনাদের এই সাপোর্টকে উইথড্র করুন, এটা দিয়ে সল্যুউশন হবে না। পলিসিকে পাল্টাতে হবে। আমরা চটকলের ডাইভারসিফিকেশন এবং মডার্নাইজেশনের বিরোধী নই। আমরা মডার্নাইজেশনের বিরোধী নই কিন্তু কোথায় বিরোধিতা করব—যদি আমরা দেখি এর দ্বারা শ্রমিকরা কর্মচ্যুত হচ্ছে এবং এই মডার্নাইজেশনের বা ডাইভারসিফিকেশনের জন্য শ্রমিকরা সাফার করছে সেখানে আমরা মডার্নাইজেশনের বিরোধিতার করব। তা না হলে এই মডার্নাইজেশনের আমরা বিরোধী নয়। কিন্তু এই মডার্নাইজেশনের ফলে যেমন ক্লথ ইণ্ডাস্ট্রি মার খেয়েছে। তুলার ব্যাপারে ফ্রেট ইক্যুইলাইজেশনের জন্য আজকে

গুজরাট থেকে, পাঞ্জাব থেকে তুলো নিয়ে পশ্চিমবঙ্গে কাপড় তৈরি করতে হয়। এর ফলে পশ্চিমবঙ্গ কম্পিটিশনে পারছে না। গত ৫ বছরে রেলের যে ফ্রেট বেড়েছে যার ফলে তুলোর দাম অসম্ভব বেড়েছে। এবং এরজন্য পশ্চিমবঙ্গের সুতাশিল্প, হোসিয়ারি শিল্প বিভিন্নভাবে মার খাচ্ছে। এর ফলে আজকে সুতাশিল্পের শ্রমিকরা গেঞ্জী তৈরি করছে, মোজা তৈরি করছে।

[5-40 — 5-50 P.M.]

সেইজন্য আজকে হোসিয়ারি শিল্প মার খেল, এর জন্য মাসুল সমীকরণ দায়ী। টি সম্পর্কে আমার সাজেশন হচ্ছে আজকে চা থেকে বহু কোটি টাকা উপার্জন করতে হবে। এই চা সম্পর্কে একটা কথা বলতে চাই। মোটামুটি পশ্চিমবাংলা ৩টি জায়গায় চা-বাগান আছে, একটি হচ্ছে জলপাইগুড়িতে আর দুটি হচ্ছে দার্জিলিংয়ে। তবে এই ব্যাপারে বলব আরও কতগুলি টি গার্ডেন পশ্চিমবঙ্গ সরকারের কেনা উচিৎ এবং বিজনেস বেসিসে সেইগুলি পরিচালনা করা উচিত। কেননা আজকে একটা বড় টি মার্কেট আছে, মাস দুয়েক আগে একটা এনভার্নমেন্ট কমিটির সেমিনার ছিল সেইজন্য আমাকে ওখানে যেতে হয়েছিল এবং গোটা চারেক চা বাগানে গিয়েছিলাম। সেখানে দেখলাম যে চা আমাদের এখানে আসে সেইগুলি সবই পুরনো ৫০ বছরের চা গাছ থেকে আসে, নতুন কোনও চা গাছ এর মধ্যে লাগানো হয়নি। কাজেই আমি মুখ্যমন্ত্রীকে বলব এই শিল্প সিক হয়ে যাবার আগে টেক আপ করুন তাতে শ্রমিকরা বেঁচে যাবে। কাজেই যে শিল্প এখনও বেঁচে আছে, রোগগ্রস্ত হয়নি, এখনও যাকে রোগে আক্রান্ত করেনি তাকে অবিলম্বে টেক আপ করুন, তাহলে চা দিয়ে আমরা বহু টাকা উপার্জন করতে পারব। এর পরে আসছি ফাইটোকেমিক্যাল বা ফার্মাসিউটিক্যালের ক্ষেত্র নিয়ে। আপনারা জানেন ভেষজ শিল্পে একদিন ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা ছিল প্রথম। আজকে এর স্থান অনেক তলায়। আজকে বোম্বেতে মাল্টিন্যাশনালরা তারা যদি ঔষধ তৈরি করে কোটি কোটি টাকা ভারতবর্ষের বাইরে থেকে নিয়ে আসতে পারে তখন আমরা গভর্নমেন্টের ইনিসিয়েটিভে এবং গভর্নমেন্টের ইনভেস্টমেন্টে আমরা যদি একটা মেডিসিন মার্কেট করতে পারি তাহলে আমরা প্রফিট করতে পারব। আপনি জানেন ডাঃ রায় দেজ মেডিকেলকে উপরে ওঠার সুযোগ করে দিয়েছিলেন। অতীতেও আমরা দেখেছি বি. কে. পাল লক্ষ লক্ষ টাকা উপার্জন করেছেন, এইভাবে বেঙ্গল ইমিউনিটি, বেঙ্গল কেমিক্যালসের মতো প্রতিষ্ঠান এবং ভেষজ শিল্পকে যদি যথাযথভাবে টেক আপ করতে পারি তাহলে আমরাও প্রফিট করতে পারব। ইতিমধ্যে আমাদের কল্যাণীতে অ্যাসপিরিনের কারখানাতে প্রফিট হয়েছে। এই ব্যাপারে আমার কিছু সাজেশন আছে আয়ুর্বেদ ঔষধগুলিকে যদি অ্যালোপ্যাথিক সিস্টেমের মধ্যে টেক আপ করার কথা ভাবা যায় তাহলে আমার মনে হয় এই ব্যাপারে অনেক কিছু করার সুযোগ হবে। অনেক অ্যালোপ্যাথিক ঔষধের ফর্মুলা থেকে আয়ুর্বেদিকে ঔষধের ডেভেলপ করছে। ভেষজ থেকে যেমন হিমালয়ান ড্রাগস কোং ওরা ঔষধ তৈরি করছেন, আমি সেদিন একটা বাতের ঔষুধের ক্রীম দেখলাম। সেটা একজন অ্যালোপ্যাথিক ডাক্তার প্রেসক্রাইব করেছেন, কিন্তু তার যে ইনগ্র্যাডিয়েন্টস ফর্মুলা সেটার সবটাই ভেষজ ঔষধ থেকে নেওয়া, সেইজন্য আমার মনে হয় কবিরাজি ঔষুধের রিসার্চ করার প্রচুর সুযোগ আছে। এবং এর দ্বারা আমরা ফরেন মানিও আর্ন করতে পারব। একদিন ভারতবর্ষে ছিল তক্ষশীলা, ভারতবর্ষে নালন্দা ছিল, এখানে বাইরে থেকে ছেলেমেয়েরা পড়তে

আসত। কিন্তু আজকে আমাদের ছেলেমেয়েরা দিল্লিতে না গেলে ডাক্তার হবে না। আমাদের দেশে ডাক্তার আছেন। আমি অত্যন্ত শ্রদ্ধার সঙ্গে বলছি যে বিলিতি কোম্পানির সেলস ম্যানেজার আগে একজন কবিরাজের ওষুধ করত তার মধ্যে অরিজিনাল ইনসেনটিভ ছিল। আমাদের দেশের ডাক্তারবাবুরা, এম.ডি., এম. আর. সি. পি. যাই হোক না কেন বিলিতি কোম্পানির ফর্মুলা অনুযায়ী প্রেসক্রিপশন করত। আমি বিশ্বাস করি পশ্চিমবঙ্গে বহু ডাক্তার আছেন। কালাজ্বরের ওষুধ ইউ. এন. ব্রহ্মচারীর পর আর কেউ যথাযথভাবে দিতে পারেন নি। অথচ এম. আর. সি. পি., এফ. আর. সি. এস. ও এম. ডি. তে ভর্তি। এখানে আজকে বলতে হবে, ইউ ওয়েলকাম, উই ওয়েলকাম ইউ, ইউ ডিভোট, উই গিভ ইউ অল টাইপস অফ অ্যাসিস্টেন্স। এইভাবে আমাদের জানাতে হবে। যাই হোক, আমার সময় খুব সীমিত। পরিশেষে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর বাজেট বরাদ্দকে সম্পূর্ণরূপে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে মুখ্যমন্ত্রীর আনীত ব্যয়-বরাদ্দ শিল্প-বাণিজ্য বিভাগের তার বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনের সমর্থনে কিছু বক্তব্য এখানে উপস্থিত করতে চাই। এটা আমরা কিছুটা নিশ্চয় স্বীকার করে নিয়েছি যে হলদিয়া পেট্রো-কেমিক্যাল ঘোষণা হবার পর একটা অত্যত ধারণা সৃষ্টি হয়েছে যে পশ্চিমবাংলায় সম্ভবত শিল্পের বাতাবরণ খুব দ্রুত এগিয়ে চলেছে এবং হলদিয়া শিল্প ঘোষণা হবার পর রাজ্যের বামফ্রন্ট সরকার এবং শিল্প দপ্তর একটা প্রচণ্ড আত্মতুষ্টির মনোভাবে ভুগছেন। আমি এই হলদিয়া সম্পর্কে কিছু কথা যে কথাগুলি যদি মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর কক্ষ থেকে শুনে সেই বিষয়ে যদি সুনির্দিষ্ট উত্তর দেন তাহলে আমার খুব সুবিধা হয়। আমি যে বিষয়টা উল্লেখ করতে চাইছি ধারাবাহিকতার বাইরে গিয়ে উল্লেখ করছি। আমরা বলেছিলাম হলদিয়া প্রকল্প গোয়েঙ্কাকে দিয়ে করাবেন না। গোয়েঙ্কাদের বিভিন্ন যেসব সংস্থা আছে সেগুলি যেভাবে লসে রান করছে, যেভাবে ফেল করছে, সেইক্ষেত্রে গোয়েঙ্কাকে দিয়ে না করানোই ভালো। টাটাকে দিয়ে যখন করানোর সিদ্ধান্ত নিলেন, তখন আমরা স্বাগত জানিয়েছিলাম। এখানে আমি যেকথা বলতে চাই, যে হলদিয়া অনেক সংগ্রামের মধ্য দিয়ে আপনারা পেয়েছেন, হলদিয়া বাংলার মানুষের দাবি ছিল, বাংলার মানুষ পেয়েছে। যে কথা বলতে চাই, হলদিয়ার কিছু কিছু উৎপাদিত—ইথিলিন, প্রপিলিন, বুটাডাইন এবং ডাউন স্টিমে যা উৎপাদিত হবে এল. ডি. পি., এল. এল. ডি. পি., এইচ. ডি. ডি., এবং পলি প্রপিলিন ; আমি যে কথা স্যার আপনার মাধ্যমে এখানে বলতে চাইছি, যে আমাদের এই হলদিয়া পেট্রো-কেমিক্যালের উৎপাদিত বস্তু এবং ডাউন স্ট্রিমের ইনস্টল্ড ক্যাপাসিটির মধ্যে দিয়ে যা উৎপাদিত হবে এবং যেটা ডি. ভি. কাপুর রিপোর্টেও বলা হয়েছে যে ১৯৯৫ সালে যখন হলদিয়া শেষ হবে তখন উৎপাদিত বস্তুর কোনও মার্কেট থাকবে না।

[5-50 — 6-00 P.M.]

হলদিয়ায় আমরা যে পেট্রোকেমিক্যাল প্রোজেক্ট করছি সেখানে এথিলিন লাইকলি ইন্সটলড্ ক্যাপাসিটি হচ্ছে ২১,০০০ টন, আর ১৯৯৫ সালে আমাদের দেশে ঐ জিনিসের চাহিদা দাঁড়াবে ১৪,০০০ টন ; প্রপিলিন—ইন্সটল্ড ক্যাপাসিটি হচ্ছে ৭৫০ টন, আর ১৯৯৫ সালে আমাদের চাহিদা হবে ৪০০ টন, বুটাডিন—লাইকলি ইন্সটল্ড ক্যাপাসিটি ১৬০ টন, আর

১৯৯৫ সালে চাহিদা থাকবে ১৭০ টন। তেমনি একইরকমভাবে ডাউন স্ট্রিমে আমরা দেখতে পাচ্ছি ইন্সটল্ড ক্যাপাসিটির সঙ্গে যে চাহিদা আছে, ১৯৯৫ সালে যখন সেটার উৎপাদন আরম্ভ হবে তখন তার আর বাজার থাকবে না। তার কারণ কি? আমরা জানি, যে আমাদের দেশে আরও কতগুলি পেট্রোকেমিক্যালস্ প্রোজেক্ট আছে, যারা কাজ চালু করেছে বা যাদের কাজ সম্পন্ন হতে চলেছে, যেমন—গান্ধার প্রোজেক্ট, আই. পি. সি. এল, নসিলিন, রিলায়েন্স পেট্রোকেমিক্যাল, এরিয়া প্রোজেক্ট অথরিটি অফ ইণ্ডিয়া লিঃ, ও ভিজিক প্রোজেক্টও আছে, এইরকম অনেকগুলি পেট্রোকেমিক্যাল প্রোজেক্ট আমাদের দেশে সম্পন্ন হতে চলেছে বা কাজ শুরু হয়েছে। তাই সব মিলিয়ে এই বিষয়টা আজ রাজ্য সরকারকে অত্যন্ত গভীরতর চিন্তা করা দরকার। কেবলমাত্র উন্মাদনার বশবর্তী হয়ে তিন হাজার কোটি টাকার একটা হলদিয়া পেট্রোকেমিক্যাল আপনারা নিয়েছেন। চাহিদা এবং উৎপাদন বস্তুর মধ্যে যদি এত পার্থক্য এসে যায় তাহলে এর ভবিষ্যৎ কোথায় গিয়ে দাঁড়াবে। আমি মুখ্যমন্ত্রীর কাছে সম্ভাব্য এই বিষয়টা ভেবে দেখতে অনুরোধ করব। কিভাবে ব্রডার আউটলুক করতে পারা যায়, সেটা ভাবতে হবে। আরও অবজেকটিভ করুন, কারণ এটার সাথে একটা ইন্টারেস্ট জড়িয়ে আছে। আপনি আজকে হলদিয়া করলেন, কিন্তু হলদিয়ার উৎপাদিত বস্তু তৈরি হল, কিন্তু সেই উৎপাদিত বস্তু মার্কেট পাচ্ছে না। তাই আমি আপনাকে বলছি—কমিটির একটা রিপোর্ট আমরা পেয়েছি, এই রিপোর্ট আমাদের কাছে আছে, উনি যদি দেখতে চান তাহলে ঐ কমিটির রিপোর্ট উনি দেখতে পারেন ও তাদের মতামত জানাতে পারবেন। হলদিয়ায় ডাউন স্ট্রিমে যে সমস্ত ব্যবসায়ীরা আসছে, ঐ জি. পি. গোয়েঙ্কা, আর. পি. গোয়েঙ্কা, মিত্তেল, বীরেন শাহ, তাদের ঐ ডাউন স্ট্রিম প্রোজেক্টের সঙ্গে একটা রুগ্ন শিল্পকে যুক্ত করা যায় কিনা এটা আপনাকে ভেবে দেখতে হবে। ঐ জি. পি. গোয়েঙ্কা কিংবা আর. পি. গোয়েঙ্কা, বা রিলায়েন্স তাদের আপনারা বলতে পারেন—তোমাদের আমরা বার্জোয়ার একটা প্রোজেক্ট দিচ্ছি, তার বিনিময়ে তোমরা মেটাল বক্স খোলার ব্যবস্থা করো। বড় বড় শিল্পপতিদের বলুন, তোমাদের ডাউন স্ট্রিম প্রোজেক্ট দিচ্ছি, তার বিনিময়ে তোমরা আমাদের নৈহাটি জুট মিল, গৌরীপুর জুটমিল, নদীয়া জুট মিল, হাওড়ার নস্করপাড়া জুট মিল, জয় ইঞ্জিনিয়ারিং, উষা ইঞ্জিনিয়ারিং, কোশোরাম, এম. এম. সি, বেঙ্গল ল্যাম্প, বেঙ্গল পটারিজ, অর্থাৎ যে সমস্ত কারখানাগুলি বন্ধ আছে সেগুলি খোলার ব্যবস্থা করুন। বড় বড় শিল্পপতিরা যখন হলদিয়ার লাভ দেখে এগিয়ে আসছে, ডাউন স্ট্রিমের লাভ দেখে এগিয়ে আসছে, বার্জোয়া প্রোজেক্টের লাভ দেখে এগিয়ে আসছে, তখন মুখ্যমন্ত্রীর উচিত তাঁদের বাধ্য করা—যে এই প্রোজেক্ট তোমরা পাবে, কিন্তু তার বিনিময়ে একটা বন্ধ কারখানার দায়িত্ব তোমাদের গ্রহণ করতে হবে। তাই আমি সরকারের কাছে সাজেশন রাখতে চাই—ডাউন স্ট্রিমের সঙ্গে যে সমস্ত শিল্পপতিরা জড়িত আছে, তাদেরকে একটা একটা করে বন্ধ কোম্পানির দায়িত্ব জুড়ে দিন ও তাদের নিতে বাধ্য করুন। তারা হয়ত টার্মস ডিকটেট করে বলবে, আমরা নিতে পারব না। মুখ্যমন্ত্রী আপনি আজকে সর্বভারতীয় রাজনীতির যেখানে এসে দাঁড়িয়েছেন, যে স্ট্রাকচারে এসে দাঁড়িয়েছেন, সেইখান থেকে আপনি শিল্পপতিদের হাতের ক্রীড়ানক হবেন না। তাদের আমরা দেখতে চাই মুখ্যমন্ত্রী শুধু একটা হলদিয়া করবেন না, এর সাথে সাথে বন্ধ কল-কারখানাও খুলবেন। আজকে আমি মুখ্যমন্ত্রীর কাছে সুনির্দিষ্টভাবে জানতে চাই, আজকে হলদিয়া পেট্রোকেমিক্যালস-এর তিন হাজার কোটি টাকা কোথা থেকে আসবে, এর সোর্সটা কি। হোয়াট ইজ দি সোর্স?

এই তিন হাজার কোটি টাকার মধ্যে প্রোমোটাররা কত টাকা দেবে, শেয়ার বিক্রি করে কত টাকা আসবে, ফিন্যান্সিয়াল ইন্সটিটিউশন কত টাকা দেবে, এসবের একটা প্রকৃত হিসাব চাই। আমরা এই কারণে মনে করি যে ব্রেকআপ হিসাব না দিয়ে সবটাই কেবল ভাষাভাষা একটা হিসাব দিয়ে ৩ হাজার কোটি টাকার প্রকল্প এই বলে মানুষকে বিভ্রান্ত না করে কাজের কাজে আসা ভাল। আপনারা বিভ্রান্ত করছেন মানুষকে, বলছেন হলদিয়ায় ১।। লক্ষ লোকের চাকরি হবে। অরিজিনাল পেট্রো-কেমিক্যাল প্রোজেক্টে ২ হাজার লোকের কাজের সুযোগ নেই। ডাউন স্ট্রিম প্রোজেক্টে ভবিষ্যতে রিক্রুটমেন্টের সুযোগ থাকবে কিন্তু সংখ্যাটাকে নিয়ে যাচ্ছেন হলদিয়ায় ১।। লক্ষ লোকের চাকরি হবে। এটা ১৯৯২ সালে নির্বাচনের আগে একটা টোপ। শিল্পের বাতাবরণ তৈরি করতে গিয়ে বন্ধ কারখানা খোলার প্রশ্নে শিল্প মন্ত্রী অজিত সিং-এর কাছে রুগ্ন শিল্প অধিগ্রহণের প্রশ্নে কেন্দ্রীয় সরকারের কি সিদ্ধান্ত মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু জানতে পারলেন না! অজিত সিং বলে দিলেন বেঙ্গল পটারিজ অধিগ্রহণ হবে না। মুখ্যমন্ত্রী বিবৃতি দিয়ে বললেন অজিত সিং অন্যায় করেছেন। কেন্দ্রীয় শিল্পমন্ত্রী অজিত সিং পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে কোনও রকম আলোচনা না করে বেঙ্গল পটারিজ খোলা হবে না, অধিগ্রহণ হবে না বলে ঘোষণা করে দিলেন। এই যে একটা পলিসি ডিসিসন করে দিলেন এতে কি বাংলার মুখ্যমন্ত্রীর এই রাজ্যের সরকারের সম্মান বৃদ্ধি পেয়েছে? অজিত সিংয়ের এই যে ঔদ্ধত্য, বাংলার বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে লজ্জাকর অবমাননাকর উক্তি এটা নিয়ে একটা বিবৃতি দিয়ে কেবল দায়িত্ব খালাস করাটা ঠিক হয়নি। আমি তাই বলতে চাই রুগ্ন শিল্প অধিগ্রহণের প্রশ্নে যেহেতু কেন্দ্রীয় সরকার তাঁদের মনোভাব ব্যক্ত করে দিয়েছেন এবং যেহেতু আর পি জি, ডানকান, মিত্তাল, যাদের ডাউন স্ট্রিম দেবার কথা বলেছেন তাদের কোন প্রোজেক্টে কত টাকা তার ব্রেকআপ হিসাব এখানে বলুন। বন্ধু সরকার রুগ্ন শিল্প অধিগ্রহণের প্রশ্নে কোন দায়িত্ব নিতে পারছেন না এটা অজিত সিং বলে দিয়েছেন। রাজীব গান্ধী যখন এই কথা বলেছিলেন তখন এই নিয়ে কত হৈচৈ হয়েছিল যে রাজীব গান্ধী বলেছেন রুগ্ন শিল্প নেওয়া হবে না। আজকে সেই কথা অজিত সিং বলেছেন, অথচ তার প্রতিবাদ শুনলে আশ্চর্য লাগে, কেবল একটা বিবৃতি দিয়ে দায় সেরেছেন। একসময় স্লোগান ছিল একচেটিয়া পুঁজিপতিদের কালো হাত ভেঙ্গে দাও গুঁড়িয়ে দাও, ডি ওয়াই এফ আজকে সেই কালো হাত ভেঙ্গে দিতে পারছে না, কালো হাতের স্থায়ী পুনর্বাসন হচ্ছে। জুট শিল্পের জাতীয়করণ কোথায় গেল? এই শিল্পের জাতীয়করণ নিয়ে সর্বদলীয় প্রস্তাব এখানে উঠেছে, আপনাদের সরকারের পক্ষ থেকে সেই দাবি রাখবেন যে জুট ইণ্ডাস্ট্রিকে ন্যাশনালাইজ করতে হবে। প্রস্তাব আসবে কিন্তু কাজ হবে না। প্রস্তাবে কাজ হয় না। জুট শিল্প জাতীয়করণের প্রশ্নে মুখ্যমন্ত্রী এখানে বক্তব্য রাখুন যে আমাদের অতীতের বক্তব্যে আজ পর্যন্ত আমরা অটুট আছি। আজকে জুট মিল বন্ধ আছে—কানোরিয়া জুট মিল, ইস্টার্ন ম্যানুফ্যাক্চারিং জুট মিল, নদীয়া জুট মিল, বজ বজ জুট মিল, গৌরীপুর জুট মিল, ক্যালকাটা জুট মিল, হনুমান জুট মিল, এই জুট মিলগুলি বন্ধ এবং আরও ১০টা জুট মিল বন্ধ হবার মুখে। এই যে অতীত দিনের পুরাতন শিল্প জুট ইণ্ডাস্ট্রি এই জুট ইণ্ডাস্ট্রির মডার্নাইজেশন অ্যাণ্ড রেনোভেশন ইজ নেসাসারি। আমরা জানি জুট শিল্প ডেভেলপমেন্ট ফাণ্ডের জন্য যে ১০০ কোটি টাকা আছে সৌগত রায় বলেছেন যে সেখানে ৩৬টি জুট মিল আবেদন করেছিল, তার মধ্যে ১০টি জুট মিলের আবেদন স্যাংশন হয়ে ১৪ কোটি টাকা ডিসবার্সড হয়েছে।

[6-00 — 6-10 P.M.]

অনলি ১৪ কোরস হ্যাভ বিন ডিসবার্স, যেখানে জুট অর্গানাইজেশন ফাণ্ড ১৫০ কোটি এবং স্পেশ্যাল জুট ডেভেলপমেন্ট ফাণ্ড ১০০ কোটি টাকা আছে, সেখানে এই পরিমাণ টাকা ডিসবার্সমেন্ট হচ্ছে। অর্থাৎ স্লো প্রসেস হচ্ছে। আমাদের বক্তব্য হচ্ছে এই, পাট শিল্প নিয়ে। আমরা রাজনীতির কথা তুলতে চাই না। আসুন আমরা সকলে মিলে ঐক্যবদ্ধভাবে জুট ইণ্ডাস্ট্রিকে বাঁচাবার জন্য আওয়াজ তুলি। ১৯৮৩ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে শিল্পে লক আউটের দরুন এখানে ম্যানডেজ নষ্ট হয়েছে ১২ কোটি ৮৪ লক্ষ ৪৭ হাজার ২৬৭। অন্যান্য ক্ষেত্রে ম্যান্ডেজ লস্টের কথা সৌগতদা বলেছেন। আমি আর সেই সবের মধ্যে যাচ্ছি না। বিভিন্ন কোম্পানির যে অ্যাকিউমুলেটেড লস হয়েছে এই রকম ১২টি কোম্পানির নাম করে আজকের ডেটের হিসাব বলছি। ইলেকট্রো মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রির ৩৯.৩৯ কোটি টাকা অ্যাকিউমুলেটেড্ লস, ওয়েস্টিং হাউস স্যাকসবি ফারমারের ৬৭.৮০ কোটি, কল্যাণী স্পিনিং লিমিটেডের ৬৫.০১ কোটি, দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেডের ৩০.৩০ কোটি, দুর্গাপুর কেমিক্যালসের ৬৫.৯৫ কোটি, ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের ২২২.৫১ কোটি, নর্থবেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, ওয়েস্ট বেঙ্গল ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশনের ১১.৫৪ কোটি, ওয়েস্ট বেঙ্গল সুগার ইণ্ডাস্ট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশনের ১০.৯০ কোটি, ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের অ্যাকিউমুলেটেড্ লস হচ্ছে ২৯১.১৯ কোটি টাকা। অর্থাৎ সর্বত্রই আমরা দেখতে পাচ্ছি যে, একটা বিরাট অ্যাকিউমুলেটেড লসের মধ্য দিয়ে রান করছে। এটা সরকারের যোগ্যতার কথা বহন করে না, এটা ব্যর্থতার কথা বহন করে। আজকে মুখ্যমন্ত্রী নিজেই তাঁর বাজেট বক্তৃতায় স্বীকার করেছেন পাট, বস্ত্র এবং ইঞ্জিনিয়ারিং শিল্পের অবস্থা ভাল নয়। কেবল ভাল নয় বলে দায়িত্ব ছেড়ে দিলে চলবে না। পাট শিল্প কি করে ভাল হতে পারে এবং বস্ত্র, ইঞ্জিনিয়ারিং শিল্পের অবস্থা নিয়েও মুখ্যমন্ত্রীকে আরও অধিকতর মনোনিবেশ করতে হবে। আমি বি. আই. এফ. আর. প্রসঙ্গে বলছি। বন্ধ, রুগ্ন শিল্পের প্রশ্নে লেবার ইন ওয়েস্ট বেঙ্গল, ১৫ই ফেব্রুয়ারি, ১৯৯০, পেজ ২২৯-৩০ তে দেখা যাচ্ছে ১১১টি কেস পাঠানো হয়েছে। এই ১১১টি কেসের মধ্যে Out of these only twelve cases for rehabilitation of sickness have been approved so far. Final orders for winding up have been passed in respect of eight units. In six cases the Board has come to the prima facie conclusion that winding up is necessary. Cases of ten units have been rejected by the Board. Thirty-seven cases are pending with the Board. অর্থাৎ আমরা যতই বলি না কেন, বি. আই. এফ. আর. আমাদের বিষয়গুলিকে অত্যন্ত গুরুত্বের সঙ্গে বিবেচনা করে দেখছে, আমাদের মনে হয় বি. আই. এফ. আর. সেই ভূমিকা নিয়ে এটা দেখছে না। এই রুগ্ন শিল্পের ক্ষেত্রে তাদের পজিটিভ ভূমিকা আমরা দেখতে চাই। শিল্পের কোন কোন ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার এসমা জারি করেছেন। রাষ্ট্রীয় মোর্চা সরকার অত্যাবশ্যক পরিষেবার ক্ষেত্রে এসমা জারি করেছেন। কিন্তু আমরা জানি এর আগে রাজীব গান্ধীর সরকারের আমলে যখন এসমা প্রয়োগ হয়েছিল তখন এই পশ্চিমবঙ্গে শিল্প ধর্মঘট হয়েছিল, ইণ্ডাস্ট্রিয়াল স্ট্রাইক হয়েছিল। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ক্রমাগত বাংলার মানুষের কাছে এই এসমা প্রয়োগের বিরুদ্ধে জনমত জাগ্রত করবার উদ্দেশ্য নিয়ে প্রতিনিয়তই ধিক্কার দিয়েছিলেন। কিন্তু আজকে

এই এসমা প্রয়োগের পরে বাংলার বিপ্লবী বামফ্রন্ট সরকার মুখে দু-একটি বক্তব্য রাখা ছাড়া তেমনভাবে কোনও প্রতিবাদ করছেন না।

একদিকে কেন্দ্রীয় সরকার বলছেন যে শিল্প পরিচালনার ক্ষেত্রে আমরা শ্রমিকদের প্রতিনিধিত্ব নেব, শ্রমিকদের রিপ্রেজেনটেশন থাকবে অপরদিকে দেখছি তাদের উপর এসমা জারি হচ্ছে। এটা হল স্ববিরোধিতার পরিচয়। সেলফ কন্ট্রাডিকশনে তারা ভুগছেন। অর্থাৎ সরকার ঠিক করতে পারছেন না যে এই নিয়ে তারা কি করবেন। তারই ফলশ্রুতি হিসাবে আমরা দেখলাম যে পশ্চিমবঙ্গে রাজ্য সরকারের একজন মন্ত্রী, তিনি গতকাল হঠাৎ করে বলে দিলেন যে, পশ্চিমবঙ্গে যদি বিদ্যুৎ শিল্প কিংবা ডি. পি. এলে ধর্মঘট হয় তাহলে তাদের চাকরি যাবে, বদলি হবে নয়ত ছাঁটাই হবে। আমি এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই যে এটা কি মন্ত্রিসভার ঘোষিত সিদ্ধান্ত যা একজন মন্ত্রী ঘোষণা করেছেন, না, এটা সম্পূর্ণভাবে ব্যক্তিগতভাবে শ্রীপ্রবীর সেনগুপ্ত, বিদ্যুৎমন্ত্রী, তাঁর দপ্তরের একটি কথা ঘোষণা করেছেন? আমরা জানি যে শ্রম আন্দোলনে এবং শ্রমিকদের সঙ্গে সম্পর্কের প্রশ্নের ব্যাপারটাতে এখানে, পশ্চিমবঙ্গে এটাকে খুব বড় করে দেখা হয়। তাহলে রাজ্য-সরকার কি তাদের শ্রম নীতি পরিবর্তন করছেন? স্যার, আজকে সকালবেলাতেই জিরো আওয়ারে আমি জিজ্ঞাসা করেছি যে, রাজ্য সরকার কি তাদের শ্রমনীতি পরিবর্তন করে ধর্মঘট বে-আইনি ঘোষণা করেছেন? তা যদি না হয় তাহলে আজকে মাননীয় মুখ্যমন্ত্রীকে এ ব্যাপারে পরিষ্কার করে বলতে হবে যে সঠিক ব্যাপারটা কি। সমস্ত শিল্পের শ্রমিকরা আজকে সকাল থেকে এই বক্তব্য শুনে ভয় পাচ্ছেন। তারা ভাবছেন আজকে বিদ্যুৎমন্ত্রীর এই ঘোষণা হয়ত আগামী দিনে সরকারের চূড়ান্ত সিদ্ধান্ত এবং নীতি হিসাবে ঘোষিত হবে। তাহলে এটা কি মিনিয়েচার ফর্মের এসমা আপনাদের বন্ধু সরকারের প্রতি বন্ধুত্ব-প্রকাশের নিদর্শন রূপে প্রকাশিত হ'ল? স্যার, আমি জানি না এটা কতদূর সত্য হবে। লবিতে সাংবাদিকদের মধ্যে একটা কথা ঘোরাঘুরি করছে যে মুখ্যমন্ত্রী মহাশয় নাকি প্রবীরবাবুকে এই বক্তব্য ক্লারিফাই করতে বলেছেন। আশা করি মাননীয় মুখ্যমন্ত্রী যখন শিল্প বাজেটের উপর বলবেন তখন এ বিষয়ে বলবেন। কারণ একটা ইণ্ডাস্ট্রিতে কোথাও যদি ধর্মঘটের কথা কর্মচারিরা ভাবেন তাহলে তাদের উপর এই অত্যাচারের খড়্গ নেমে আসবে এবং তার ফলে গণতান্ত্রিক কাঠামো সম্পূর্ণ ভেঙ্গে পড়তে বাধ্য। বিদ্যুতের প্রসঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন, আমি তাঁর কাছে একটি নির্দিষ্ট অভিযোগ পেশ করতে চাই। মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে বিদ্যুতের ক্ষেত্রে আরও ভালো ব্যবস্থা হবে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে এটি তদন্ত করে দেখতে অনুরোধ করছি। সাঁওতালদিতে ৩.৫.৯০-তে সকাল ৬টায় সময় কয়লার স্টক ছিল ৫৪ হাজার মেট্রিক টন, ৪.৫.৯০-তে সকালবেলা স্টক মেলাতে গিয়ে দেখা যায় ১৪ হাজার মেট্রিক টন। এক রাত্রে ৪০ হাজার মেট্রিক টন কয়লা সেখান থেকে কয়লা চুরি হয়ে গেছে। মাননীয় মুখ্যমন্ত্রী সেখানে ৩.৫.৯০-এর কয়লার স্টক এবং ৪.৫.৯০এর কয়লার স্টক মিলিয়ে দেখবেন, আমি দায়িত্ব নিয়ে বলছি, তাঁর কাছে সরকারি রিপোর্ট আছে, সেখানে এক রাত্রে ৪০ হাজার টন কয়লা লোপাট হয়ে গিয়েছে। কারা লোপাট করল সাঁওতালদির ভেতর থেকে সেটা তদন্ত করে দেখতে হবে এবং আশা করব তিনি এ বিষয়ে আমাদের বলবেন। তারপর ইনফ্রাস্ট্রাকচারের কথা বলেছেন, ইলেকট্রিসিটি জেনারেশনের কথা বলেছেন (ইণ্ডাস্ট্রিয়াল সিন ইন ওয়েস্ট

বেঙ্গল) তার ১২৩ পাতায় আছে, তাতে বলছেন, প্রোডাকশন ভেরিয়েশন, ১৯৮৭/৮৮, ১৯৮৮/৮৯, তাতে বলা হচ্ছে, ওয়েস্ট বেঙ্গল স্টেটে ইলেকট্রিসিটি বোর্ড, ১৯৮৭/৮৮ তে ৩৪.৯৫, এম. ইউ। ১৯৮৮/৮৯ সালে ৩২.৫০ এম ইউ। মাইনাস ২.৩ ভ্যরিয়েশন হচ্ছে। ওয়েস্ট বেঙ্গল পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন, এখানে মাইনাস, দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড এখানে মাইনাস।

[6-10 — 6-20 P.M.]

দামোদর ভ্যালি কর্পোরেশন, এন. টি. পি. সি প্লাস। তাহলে দেখা যাচ্ছে যে রাজ্য সরকারের অধীনে যেখানে যেখানে বিদ্যুৎ কেন্দ্র পরিচালনা হচ্ছে সেখানে সেখানে উৎপাদন কমে যাচ্ছে। অর্থাৎ সেখানকার ইনফ্রাস্ট্রাকচারের অভাব আছে। জেনারেশন অব ইলেকট্রিসিটি বাই ডিফারেন্ট এজেন্সির যে রিপোর্ট রাজ্য সরকারকে দিচ্ছে সেক্ষেত্রে দেখা যাচ্ছে কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীন ডি. ভি. সি কিংবা এন. টি. পি. সি তার উৎপাদন অনেক ভাল। আর রাজ্য সরকারের পরিচালনাধীনে যে জায়গাগুলি আছে সেখানে বিদ্যুৎ উৎপাদন কমে যাচ্ছে। স্বভাবতই আমাদের এই ধারণা হতে পারে যে ইনফ্রাস্ট্রাকচার নেই। ফলতা প্রোজেক্ট নিয়ে এখানে অনেক আলোচনা হয়েছে। গতকাল সৌগত রায় মুখ্যমন্ত্রীকে একটা প্রশ্ন করেছিলেন যে ফলতায় কেন আমাদের প্রকৃত উদ্দেশ্য সফল হচ্ছে না, কেন ফলতা প্রোজেক্টে তেমনভাবে ব্যবসায়ীরা এসে সেখানে কাজে তারা নিজেদের নিয়োজিত করছেন না? তিনি উত্তরে বলেছেন যে ২৬ জনকে লাইসেন্স দেওয়া হয়েছিল তার মধ্যে ৮ জন করছে। ফলতা প্রশ্নে আমাদের অভিযোগ আছে। সেখানে রাস্তাঘাট ভাল নেই, যোগাযোগ ব্যবস্থা নেই, ইনফ্রাস্ট্রাকচারও নেই, বিদ্যুৎ নেই, আইন-শৃঙ্খলা খারাপ। যেকথা আগের দিন বলা হয়েছে, সেকথা আজও বলছি যে ফলতায় আপনি ব্যর্থ হয়েছেন। কারণ ইনফ্রাস্ট্রাকচার নেই। বিদ্যুত নেই, যোগাযোগ ব্যবস্থা নেই, আইন-শৃঙ্খলা নেই। এই সব কারণে আজকে ফলতা ফেলইয়োর হয়েছে। আজকে সেই কারণে সমগ্র রাজ্যে শিল্পের এই রকম একটা পরিস্থিতি হয়েছে। আজকে যত বড় বড় কথা বলা হোক না কেন, পশ্চিমবঙ্গে শিল্পপতিরা যত বেশি বন্ধুত্বের হাত নিয়ে আসুক না কেন কিন্তু শিল্প হচ্ছে না। আজকে শিল্পপতিদের সাক্ষাৎকারের জন্য একটা কম্পিটিশন চলছে। বড় বড় শিল্পপতিরা আজকে রাজ্যের মুখ্যমন্ত্রীর সঙ্গে করমর্দন করছেন, অর্থমন্ত্রীর ঘরে বসে বৈঠক করছেন। সরকার এতে আত্মসন্তুষ্টির মনোভাব নিয়েছেন কিন্তু কোনও শিল্প করার ক্ষেত্রে কোনও উৎসাহ দেখছি না। সরকারের কিছু কিছু বড় স্কীম, পেট্রো-কেমিক্যালস, ডাউন স্ট্রিম এগুলি ছিনিয়ে নিয়ে যাবার চেষ্টা করছেন গ্যাসরুট লেভেলে ডেভেলপ করার জন্য। এই যে শিল্পপতিদের আনাগোনা, এর মধ্যে একটা অসৎ উদ্দেশ্য আছে। সেই অসৎ উদ্দেশ্যের কথা আমাদের স্মরণ রাখতে হবে। আপনারা এক সময়ে বলতেন যে কালোবাজারি, একচেটিয়া অসাধু ব্যবসায়ীদের কালো হাত গুড়িয়ে দাও। আজকে তাদের হাতে রাজ্যের শিল্প ব্যবস্থাকে তুলে দেবার ব্যবস্থা করেছেন। সেই কালোবাজারি এক-চেটিয়া অসাধু ব্যবসায়ীদের কালো হাত ভেঙ্গে না দিয়ে তাদের সঙ্গে হাতে হাত মিলিয়ে শিল্প স্থাপনের সহাবস্থান নীতি চালু করেছেন। এই সম্পর্কে আমরা যদি প্রথম থেকে সাবধান না হই তাহলে আমাদের সমূহ বিপদ হবে। এদের চরিত্র কিন্তু ভয়ানক। এই একচেটিয়া শিল্পপতিরা জানে যে কখন এটাকে কাজে

লাগাতে হয়, আর কখন ছুঁড়ে ফেলতে হয়। গত ১৩ বছর ধরে এরা বাংলায় আসেনি। গত ১৩ বছর ধরে যারা বাংলার দিকে তাকায় নি আজকে তারা জ্যোতিবাবুর সঙ্গে সাক্ষাৎ করার জন্য কিউ লাগিয়ে দিয়েছে। এর পিছনে কি অসৎ উদ্দেশ্য নেই? আজকে এখানে বলা হয়েছে The unprincipled exploitation by Multinationals and the big monopoly houses, such as Tata, Birla, Thappars etc. are equally responsible for deterioration and stagnation of our industry. The Land reforms which have been large acclaimed by the rulling classes have been incomplete and have not benefitted the farmers, agricultural labourers of the rural area. একথা বইতে লিখেছেন। লেবার ইন ওয়েস্ট বেঙ্গল—এই বইতে এসব শক্ত শক্ত কথা লিখেছেন, আর গোপনে টেবিলের তলা দিয়ে হাত মেলাচ্ছেন। আজকে এই ভয়ঙ্কর দু'মুখো নীতি আপনারা নিয়েছেন। আজকে লেবার ইন ওয়েস্ট বেঙ্গল এই বইতে এসব বিপ্লবের কথা বলেছেন, তার ভিতরে ভিতরে তাঁবেদারি করছেন। শিল্পপতিদের তাঁবেদারি করে নয়, তাদের সঙ্গে লড়াই করে শিল্পকে আমুন। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** I am closing this debate for a short while because a matter is pending in connection with the Ad-hoc Committee on the Questions of Subject Committee to be dealt with by Shri Amalendra Roy. The debate will be resumed as soon as these mattres are over.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, আমাদের এই বাজেট বক্তৃতা চলাকালীন কোনও সময়েই সাধারণত একেবারে বিশেষ কোনও গুরুত্বপূর্ণ পয়েন্ট অব ইনফরমেশন না থাকলে কিছু তুলতে দেওয়া হয় না। বাজেট বক্তৃতা দেবার মাঝখানে অমলবাবু কী একটা তুলবেন শুনলাম। এটা চলতে চলতে মাঝখানে অন্য একটা বিষয় জানালে বক্তৃতার রেশটা কেটে যায়। এমনিতে তো স্পিরিট অব দি হাউজ রিগার্ডিং বাজেট স্পিচ অনেক নেমে গেছে। সুতরাং মাঝখানে কিছু বলা বাঞ্ছনীয় নয়।

**Mr. Speaker :** Mr. Bapuli, please take your seat. I have already said that I am suspending the debate for a short while only because I have got these matters pending and I have to deal with these matter today. Mr. Amalendra Roy, please.

**Extension of time for presentation of the Report of the Ad-hoc Committee on the Question of Subject committee**

**Shri Amalendra Roy (The Chairman) :** Sir, I beg to move that the time for presentation of the Report of the Ad-hoc Committee on the Questions of Subject Committee, which will expire on the 17th May, 1990 be extended for a further period of one Year.

The motion was then put and agreed to.

**Mr. Speaker** : There is one more short matter, i.e., Motion for Composition of the Ad-hoc Committee on the Questions of Subject Committees.

**Motion for Composition of the Ad-hoc Committee on the Questions of Subject Committees**

In partial modification of the provisions of the paragraph I read with paragraph 4 of the Motion regarding Constitution of the Ad-hoc Committe on the Question of subject Committees adopted in the House on the 18th May, 1989, I make the following announcement for the composition of the Committee:-

I nominate the following Members to act as Members of the Ad-hoc Committee on the Questiosn of Subject Commttee during its extended period :-

1) Shri Amalendra Roy
2) Shri Partha De
3) Dr Gouri Pada Dutta
4) Shri Sunil Kumar Majumdar
5) Shri Nani Kar
6) Shrimati Sandhya Chattopadhyay
7) Shri Surajit Swaran Bagchi
8) Shri Kripa Sindhu Saha
9) Shri Sachin Sen, and
10) Shri Gyan Singh Sohanpal.

Shri Amalendra Roy will remain the Chairman of the Committee as before.

The motion was then put and agreed to.

**Mr. Speaker** : Now we resume the debate. I call upon Shri Amalendra Roy.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে যে ব্যয় বরাদ্দ দাবি পেশ করা হয়েছে, সেটা সমর্থন করে গুটি কয়েক কথা এখানে রাখব। প্রথমে আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে এখানে বিরোধী দলের যে সব বাঘা বাঘা সদস্য আমার আগে বক্তব্য রেখেছেন, আমার সামনেই এসে বসলেন অধ্যাপক সৌগত রায় তারপর আর একজন বিখ্যাত সদস্য, তিনি উপস্থিত আছেন সাধন পান্ডে, আমি ওঠার আগে বললেন মাননীয় সুদীপ বন্দ্যোপাধ্যায়, আমি খুব দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে শিল্প বাজেট আলোচনা করতে গেলে শিল্প নীতি নিয়ে কিছুটা বলতে হয়। এবং সেই শিল্প নীতির একটা অতীত আছে বর্তমান আছে এবং ভবিষ্যত থাকে এবং থাকব।

[6-20 — 6-30 P.M.]

ওঁদের বক্তব্য শুনে মনে হল যে, ভারতবর্ষের যে কোনও শিল্প নীতি আছে, কোনও দিন কোনও শিল্প নীতি তৈরি হয়েছিল, এটা বোধ হয় ওঁরা ভুলে গেছেন। না ভুলে গেলে যে-সব প্রশ্ন ওঁরা এখানে তুললেন—সেই শিল্প নীতির পাতা একটা একটা করে যদি ওঁরা উল্টে দেখতেন, তাহলেই জবাব পেতেন। সেখানে দেখতেন এখানে দাঁড়িয়ে যা বলছেন তা একেবারে চূড়ান্ত স্ববিরোধী হচ্ছে। আমি একটা একটা করে দেখাব যে, কোথায় ওঁরা ওঁদের তৈরি শিল্প নীতির বিরুদ্ধাচারণ করছেন। হ্যাঁ, আমাদের শিল্প নীতি আছে এবং অনেক দিন থেকে আছে। সম্ভবত আপনার স্মরণ আছে ১৯৪৮ সালে প্রথম ভারতে শিল্প নীতি তৈরি হয়েছিল। ওঁরা সেটা একটু পড়ে দেখেছেন কি? কী ছিল তাতে? কি ভাবে ভারতবর্ষের শিল্প কাঠামোর (স্ট্রাকচারাল) সেখানে ব্যবস্থা করা হয়েছে? সেটা কি একটু দেখেছেন? একটু দেখেছেন কি যে, সেখানে দেশের শিল্পকে ৪ ভাগে ভাগ করে প্রাইভেট সেক্টর, পাবলিক সেক্টর ইত্যাদি করে সব জমিদারি ভাগ করার মতো ভাগ করা হল? সেখানে একটা বড় কথা হল, বেসিক অ্যান্ড কি ইন্ডাস্ট্রিস সম্বন্ধে বলা হয়েছে যে, নতুন যদি বেসিক অ্যান্ড কি ইন্ডাস্ট্রি করতে হয়, তাহলে সরকার সেটা করবে। আর একজিস্টিং বেসিক এবং কি ইন্ডাস্ট্রি যেগুলি এখনও বেসরকারি আছে সেগুলি আরও ১০ বছর তাদের হাতে থাকবে, কিন্তু ১০ বছর বাদে সেগুলি ন্যাশনালাইজ করা হবে। এটাই ছিল ইন্ডাস্ট্রিয়াল পলিসি অফ ইন্ডিয়া অব ১৯৪৮। এইবারে আমি প্রশ্ন করি আমার পূর্ববর্তী বক্তা সুদীপবাবুকে, তিনি তো গলা ফাটিয়ে চিৎকার করছেন পাট জাতীয়করণ কেন হচ্ছে না। তিনি কি ভুলে গেলেন যে, জাতীয়করণ নীতি—ইন্ডাস্ট্রিয়াল পলিসি অব ইন্ডিয়া জওহরলাল নেহেরু বেঁচে থাকতেই তৈরি হয়েছিল। তারপর বেশি দিন লাগে নি, দু' বছর যেতে না যেতেই গভর্নমেন্টেকে রিট্রেস করতে হল স্টেপ। কী বলেছিলেন তখন? নীতি ঘোষণা করতে হয়েছিল, বলতে হয়েছিল যে, না না না, আর ১০ বছরের মধ্যে ঐসব জাতীয়করণ করা সম্ভব হবে না। আর এখন জাতীয়করণ, জাতীয়করণ বলে চিৎকার করছেন। পসিলি কোথায় আছে? আপনারা হাউসে, পার্লামেন্টে পলিসি করেছেন, ১৯৪৮ সালের ইন্ডাস্ট্রিয়াল পলিসি, ১৯৫৬ সালের ইন্ডাস্ট্রিয়াল পলিসি, ১৯৭৩ সালের ইন্ডাস্ট্রিয়াল পলিসি এবং তারপরে আমি চরণ সিং পর্যন্ত আসি, চরণ সিং-এর ইন্ডাস্ট্রিয়াল পলিসি অফ ১৯৭৭, এগুলির একটু কমপারেটিভ স্টাডি করে দেখেছি। কী আছে? এবং যেটুকু আছে তাও আপনাদের দলের নেতারা যেটা কমিট করেছিলেন সেটা থেকেও পশ্চাৎ অপসারণ করেছেন। আর এখানে এখন বলছেন যে, পাট শিল্পের জাতীয়করণ নীতি কোথায় গেল। আমি জিজ্ঞাসা করছি আপনাদের জাতীয়করণের নীতিটা কোথায় গেল, সেটা আছে কি? এত বছর ধরে আপনারাই তো দেশে ছিলেন। আমরা কি করব না করব সেটা আমাদের হাতেই ছেড়ে দিন, আপনাদের দেখতে হবে না। আপনারা কি করে ছিলেন? আজকে দেশ কোথায় এসে দাঁড়িয়েছে? আজকে আপনারা পরাস্ত বিধ্বস্ত হয়েছেন। সেই বিধ্বস্ত অবস্থায় বিনয়ের চেহারাটা একটু দেখান? একটু স্বীকার করুন যে আমাদের ৫০ বছরের ভুলের ফলেই সারা ভারতবর্ষের অবস্থা সম্পূর্ণভাবে পর্যুদস্ত, বিধ্বস্ত, একে একেবারে গোড়া থেকে সাজিয়ে তুলতে হবে। আমি বলছি, আপনারা যে কথাগুলি বললেন সবই অদ্ভুত অদ্ভুত কথা। সুদীপ বাবু কি করেছিলেন, সতীত্বে খুবই আঘাত লেগেছে? কোন জয়েন্ট সেক্টার কোথা থেকে এল, জ্যোতিবাবু খানাপিনা করছেন, শিল্পপতিদের সঙ্গে বসছেন, এ কি

অন্যায় কথা। আমাদের মনোপলি, আমাদের একচেটিয়া সব হাতছাড়া হয়ে যাচ্ছে। আশ্চর্য্যের কথা। দয়া করে ১৯৭৩ সালের ইন্ডাস্ট্রিয়াল পলিসির পাতা উল্টে দেখবেন, সেখানে কি বলা আছে। মাননীয় সৌগত বাবু থেকে আরম্ভ করে সুদীপ বাবু অবধি কি বললেন? কি বলেছেন সেটা জানেন কিন্তু গোপন করে যাচ্ছেন। আপনি কি জানেন, তার আগে ১৯৬০ সালে সুবিমল দত্ত মহাশয়ের নেতৃত্বে ইন্ডাস্ট্রিয়াল লাইসেনসিং এনকোয়ারী পলিসি সম্পর্কে যে কমিটি তৈরি হয়েছিল সেই আইডিয়াটাকে পপুলারাইজ করে সামনে দিল। ১৯৬০ সালে সুবিমল দত্ত প্রথম বিষয়টি তুলেছিলেন এবং তিনি যা বলেছিলেন তাতে আজকে যদি কোনও রাজ্য-সরকার বা কোনও রাজ্য সরকারের মুখ্যমন্ত্রী এগোতে চান তাহলে ঐ বেসিসে এগোতে হবে। বেসিস্‌টা আপনারা করে দিয়েছেন। আজকে সতীত্ব দেখাবেন না—ওটা আপনাদের সাজে না, এটা মনে রাখতে হবে। বলে দিলেন, কেন গোয়েঙ্কাকে ডেকেছেন, কেন ডাউনস্টিমে দেবেন। বলে দিলেন, আপনি দেবেন না, যদি দেন তাহলে একটা বন্ধ কলকারখানা খুলিয়ে নিতে হবে। আবদার নাকি? এটা কি হবে? হ্যাজ ইউ সিন এভার হোয়াট ইজ ইয়ার ইন দি ইন্ডাস্ট্রিয়াল পলিসি অব গভর্নমেন্ট অব ইন্ডিয়া এটা দেখেছেন? আগে সেটা দেখবেন? সেখানে টার্মস কি হবে তা বলা আছে। কিভাবে সেখানে কি কি শর্ত বজায় রাখতে হবে, কি কি শর্ত পূরণ করতে হবে সেসব না দেখে কথা বলবেন না। আকাশ কুসুম কল্পনা আমাদের ছিল না। আপনারা এটা মেলাতে পারেন না। বহু জিনিস এভাবে কাঁচিয়ে দেওয়া হয়। এটা যাতে না হয় তার জন্য নানা রকম যুক্তি খাড়া করার চেষ্টা করেছেন। এসব করবেন না। আপনারা বন্ধ কলকারখানা খুলতে চান না। কার দায়িত্ব ছিল? আপনাদেরই দায়িত্ব ছিল। ১৯৪৮ সালের শিল্প নীতির একটা আইন এই সঙ্গে হয়েছিল, মনে আছে? আজকে সব ব্যাটাকে ছেড়ে দিয়ে বেঁড়ে ব্যাটাকে ধর। অজিত সিং শিল্প সর্বস্ব, ঐ নীতি নিয়ে চলেছেন। আমরা ভুক্ত ভোগী, আমরা ভুগছি। কলকারখানায় এক জোট হয়ে খোলার চেষ্টা হয়েছে। যদিও সরকারি নীতি হচ্ছে বন্ধ কলকারখানা খোলার সম্পর্কে জাতীয় শিল্প নীতির সঙ্গে যে আইন করা হয়েছিল তার প্রতি সঙ্গত রাখা। সেই সব আইন পড়ে দেখেন না। ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশনস অ্যাক্ট বলে একটা আইন আছে, ওটা ১৯৫১ সালের আইন, কিন্তু ১৯৫২ সালের মে মাসে সম্ভবত কার্যকর করা হয়েছিল।

[6-30— 6-40 P.M.]

কোনও কারখানায় ম্যানেজমেন্ট, ওনারশীপ দূরের কথা, ম্যানেজমেন্ট কি টেক ওভার করা হত? কয়টি টেক ওভার হয়েছে? এই যে দুটি কারখানার নাম করছি, ছয় বছর লড়াই করে তবে ঘাড় ধরে ভারত সরকারকে বাধ্য করা হয়েছিল ম্যানেজমেন্ট টেক ওভারের। এমনি দয়া করে কোথায়ও করেননি তাঁরা। যদি আপনারা এত সহজেই কাজ করতেন তাহলে এইরকম অবস্থা হত না। কি করেছেন তা আপনারাই জানেন। ঐ আইনের মেইন প্রভিসন কি ছিল? মনে রাখবেন, সরকারি কারখানার জন্য ঐ আইন নয়, গভর্নমেন্ট আন্ডারটেকিং-এর জন্য নয়; এটা হচ্ছে প্রাইভেট ইন্ডাস্ট্রির জন্য আইন, প্রাইভেট ইন্ডাস্ট্রিগুলিকে কন্ট্রোল, রেগুলেট করবার জন্য আইন। সেখানে প্রথম প্রভিসনে বলা হয়েছিল—ফ্রম টাইম টু টাইম পিরিওডিকাল ইনভেস্টিগেশন। সেখানে ইনভেস্টিগেশন করবেন গভর্নমেন্ট এবং ইনভেস্টিগেশন করে যদি দেখেন যে, মিস-ম্যানেজমেন্টের জন্য কারখানা বন্ধ হয়ে গেছে তাহলে তার

ম্যানেজমেন্ট টেক ওভার করে নেবেন সরকার—এই তো বিধান। এই বিধান যেখানে প্রথম আছে সেখানে কেউ যদি বলে দেন যে, এটা ব্র্যাকেট প্রভিসন, আর কোনও কারখানার ম্যানেজমেন্ট টেক ওভার করা হবে না তাহলে কি হবে? বর্তমান শিল্পমন্ত্রী কি বলেছেন? শ্রী অজিত সিং-এর যে ইন্ডাস্ট্রিয়াল পলিসি, সেটা আমি দেখেছি। শ্রী অজিত সিং ইনস্পাইট অফ হিজ ফেট কতগুলি স্মল স্কেল ইন্ডাস্ট্রি, ভিলেজ ইন্ডাস্ট্রি, খাদি অ্যান্ড ভিলেজ ইন্ডাস্ট্রি, টাইনি সেক্টরে স্মল স্কেল ইন্ডাস্ট্রি ইত্যাদি নানারকম ব্যবস্থা করবার চেষ্টা করেছিলেন। কিন্তু তিনি প্রাইভেট সেক্টরে বা এইসব বেসিক অ্যান্ড কী ইন্ডাস্ট্রি সম্পর্কে ১৯৪৮ সাল থেকে যে শিল্পনীতি অনুসৃত হয়েছে সেই শিল্পনীতিকেই তিনি সমর্থন করেছিলেন। আমি জানি না, অজিত সিং কি বলেছেন। তবে আমি এটুকুই বলব, আইনটা যখন একথা বলছে যে টেক ওভার করা হবে না তখন ঐ আইন না থাকাই ভাল, কারণ এটা হতে পারে না। সুদীপবাবু বহরমপুরের ছেলে, উনি জানেন যে, কংগ্রেস আমলে বহরমপুরের দুটি মিলের জন্য আমাদের ব্লাড শেড করতে হয়েছে ড্রপ বাই ড্রপ। গোড়া থেকেই তাঁরা বলেছিলেন-'না, দি গভর্নমেন্ট ইজ নট ইন্টারেস্টেড ইন টেকিং ওভার দি ম্যানেজমেন্ট অফ এনি মিল।' এই ছিল তখন ভারসন, ইনস্পাইট অফ দি অ্যাক্ট। ১৯৫১ সালের সেই অ্যাক্ট। তাহলে ঐ আইন কেন? তখন বলা হয়েছিল যে, এইরকম অনেক আইন থাকে এবং তার প্রভিসন থাকে, কিন্তু গভর্নমেন্ট সেই আইন অনুযায়ী কোনও কাজ করবে না। ছয় বছর সেইভাবে গেছে। তারপর বাধ্য হয়ে গভর্নমেন্ট টেক ওভার করেছিলেন। কিন্তু সেটা কোন জায়গায়? আমি স্পেসিফিক্যালি বলছি- সেটা ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন। আজকে ন্যাশনালাইজেশন, ন্যাশনালাইজেশন বলে চিৎকার করছেন, সেজন্য জানা দরকার যে, হোয়াই ইজ নেক্সট? ১৯৭২ সালের ৩১শে অক্টোবর পর্যন্ত ৮২ টি কারখানা ট্রেডিশনাল এবং অন্যান্য কারণে বন্ধ ছিল। বহু আন্দোলনের ফলে ১৯৭২ সালের ৩১শে অক্টোবর তাঁর ৪৬টি কারখানা টেক ওভার করেছিলেন এবং ফরচুনেটলি আমরা বহু আন্দোলন করার ফলে পশ্চিমবাংলার পাঁচটি কারখানা তারমধ্যে ছিল। তারমধ্যে বহরমপুরের দুটি কারখানা টেক ওভারের অর্ডার সকলের আগে ছিল এবং টেক ওভার করা হয়েছিল। এইভাবে যখন ১৯৭৪ সালে ওঁরা কারখানাগুলোকে ন্যাশনালাইজড্ করলেন তখন কারখানার সংখ্যা ছিল ১০৩ টি যার ওনারশিপ গভর্নমেন্ট অব ইন্ডিয়া, এটা মনে রাখবেন। এরসঙ্গে কিছু কারখানা যেগুলো ইউ. পি., রাজস্থান এবং মধ্যপ্রদেশে ছিল সেগুলোর ওনারশিপ নেওয়া হয়নি। সেগুলোর ম্যানেজমেন্ট নিয়ে ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন কারখানাগুলোকে চালিয়েছিলেন। মোদ্দা কথা হচ্ছে আমি শুধু আপনাদের এই প্রশ্ন করতে চাই যে ১৯৭২ সালে ম্যানেজমেন্ট টেক ওভার'এর পর সিঙ্গল লার্জেস্ট এমপ্লয়ার যেখানে গভর্নমেন্ট, সেখানে কত টাকা খরচ হয়েছে? ন্যাশনালাইজেশন করলেই হবে? ন্যাশনালাইজেশন করার পর রেসপনসিবিলিটি নেই? কী ইমেন্স রেসপনসিবিলিটি তাঁরা নিয়েছিলেন? এই কারখানাগুলোকে কোথায় এনে দাঁড় করিয়েছেন আপনাদের সরকার একবার বিবেচনা করে দেখেছেন? অন্যকে আক্রমণ করার আগে এটা কি ভেবে দেখেছেন, ঐ ১০৩ টি কারখানার কি অবস্থা এখন? কারখানাগুলোতে আপনাদের কর্মকুশলতার জন্য কুকুর শেয়াল কাঁদছে। আপনাদের মনে রাখা উচিত যে পাশে জাপান বলে একটা দেশ আছে। মনে রাখা উচিত কিভাবে গভর্নমেন্টের ইন্টারভেনসন করা উচিত। অর্থনীতিবিদরা বলেন কোনও আন্ডার ডেভেলপ কান্ট্রিতে ইন্ডাস্ট্রিয়ালিস্টারা লেড টু দেমসেলভস্, তাঁরা ইনভেস্ট করে ডেভেলপ করতে চান

না। কাজেই গভর্নমেন্টকে ইনটারভেন করতে হয় এবং গভর্নমেন্ট ইন্টারভেন করলেন, কাগজে কলমে ন্যাশনালাইজড করলেন। এইটা করে কার্যত সব কারখানাগুলোকে ধংসের দোরগোড়ায় এনে দাঁড় করিয়েছেন। ন্যাশনালাইজড করবেন না, এন্ড আপনাদের কৃতিত্ব, আবার ন্যাশনালাইজড, করার পর হে ভারতবর্ষের বিধাতা, আপনারা কখনও হচ্ছেন ইন ফেভার অব ন্যাশনালাইজেশন। ভয় পাবেন না, জওহরলালকেও পর্যন্ত পিছু হটতে হয়েছিল, সেখানে আমরা তো কোন ছার ঐ দুমুখো নীতি নিয়ে পশ্চিমবঙ্গের শিল্পকে ইন্ডাস্ট্রিয়ালিস্টদের রক্ষা করা যাবে না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় স্পিকার স্যার, শিল্প-বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মাননীয় জ্যোতি বসু মহাশয় এখানে যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং বিরোধীদের সমস্ত কাটমোশনের বিরোধিতা করে সুদীপবাবু যেখানে শেষ করলেন আমি সেখান থেকে শুরু করছি। ১৩ বছর এই রাজ্যে শিল্পপতিরা আসেন নি। এরজন্য দায়ী কে সেটা বুঝতে হবে। গত এক দেড় দশক ধরে এখানে শিল্পের পরিবেশ কি করম ছিল? শ্রীমতী ইন্দিরা গান্ধীর আমল থেকে রাজীব গান্ধীর শেষ পর্যন্ত ১৩ বছর ধরে-ইন্দিরা গান্ধী পূর্ণ রাজত্ব করে যেতে পারেন নি, কিন্তু এই রাজ্যে কোনও শিল্পের পরিবেশ ছিল? ১৯৮৯ সালের নভেম্বরে রাজীব গান্ধী শেষ পর্যন্ত নির্বাচন ঘোষণা করে হেরে গেলেন, কিন্তু তার আগে পর্যন্ত কেবলমাত্র হচ্ছে হবে এই কথা বলা হয়েছে। যত প্রোজেক্ট আছে সবগুলোর ব্যাপারে বলতে গেলে অনেক সময় লেগে যাবে, কিন্তু আমার সময় অল্প। সেজন্য আমি শুধু একটা কথা বলতে পারি যে, সমস্ত প্রোজেক্ট এর ক্ষেত্রেই কেবলমাত্র টালবাহানা করা ছাড়া আজ পর্যন্ত আর কী হয়েছে? এমন কি সর্ব ভারতীয় অর্থলগ্নিকারক সংস্থাগুলো এই রাজ্যের শিল্প পরিবেশ নষ্ট হয়ে যাওয়ার জন্য এই রাজ্যে অর্থ লগ্নি করতে পর্যন্ত চান নি, এটা দেখুন।

[6-40 — 6-50 P.M.]

আপনারা শিল্প বাজেট সম্পর্কে অনেক কনস্ট্রাকটিভ কথা বলেছেন, সেটাকে উড়িয়ে দেওয়া যায় না। কিন্তু এই শিল্পের পরিবেশ নষ্ট হয়ে গেছে। এই পরিবেশ নষ্ট হওয়ার জন্য আপনাদের শাসনব্যবস্থার যে ভুল পদ্ধতি শিল্পনীতি, বন্ধ্যা শিল্পনীতির ফলে পশ্চিমবঙ্গের শিল্পের পরিবেশ নষ্ট হয়ে গেল। রাজনৈতিক চিত্র বদলালে বিনিয়োগের চিত্র বদলায়। তারই প্রমাণ হলদিয়া পেট্রো-কেমিক্যালস্। সরকার বদলালে সেই সঙ্গে সঙ্গে বিনিয়োগকারী বদলাতে থাকেন। রাজনৈতিক আবহাওয়া বদলালে সব কিছু বদলাবে। একটা রাজনৈতিক আবহাওয়া পটপরিবর্তনের ফলে একটা শিল্পের অনুকূল পরিবেশ দেখা দিয়েছে। আপনারা হলদিয়া পেট্রো কেমিক্যালস সম্পর্কে যে উক্তি করেছেন সেটা ঠিক্ নয়। আমি মেদিনীপুর জেলার লোক। হলদিয়ার সঙ্গে আমার গভীর সম্পর্ক, আমি সেখানকার মাটির লোক এবং এই হলদিয়া সম্পর্কে অনেক আশা ভরসা রাখি। কিন্তু একটা আশঙ্কা আছে, যে আশঙ্কার কথা আপনারা বলেছেন। এই ৬২৫ কোটি টাকার প্রোজেক্ট নিয়ে একটু আশঙ্কার কারণ আছে কারণ এই হলদিয়া সার কারখানা নিয়ে একটা প্রবাদ বাক্য আছে—যায় আসে মাইনে পায়, সেখানে হল হলদিয়া সার কারখানা। আসলে এর একটা কারিগরি ত্রুটি আছে। ওঁদে এবং টয় এই ২টি জাপানি কোম্পানি রাজীব গান্ধীর আমলে হয়েছিল। তবে এইজন্য আশঙ্কার কোনও কারণ

নেই। প্রোজেক্ট তো হচ্ছে, মার্কেট পাওয়া যাবে কি পাওয়া যাবে না সে পরের কথা, আগে প্রজেক্ট তো হোক। সল্ট লেকে ইলেকট্রনিক্স শিল্পের অনুমোদন পাওয়া গেছে। তাছাড়া বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের ব্যাপারে সোভিয়েত ঋণ যেটা পাওয়ার কথা সেটা পেলেই শুরু করা যাবে। রাজীব গান্ধীর আমলে এসব জিনিস তো আমরা আশা করতে পারিনি। সেখানে এখন একটা শিল্পের পরিবেশ সৃষ্টি হয়েছে। সুতরাং আপনাদের আশঙ্কার কোনও কারণ নেই। তবে একটা কথা শিল্প করতে গেলে শিল্পপতিদের যেমন সহযোগিতা দরকার তেমনি এই ইনফ্রাস্ট্রাকচার গড়ার জন্যে সকলের সহযোগিতা দরকার। শিল্পের একটা অবশ্যই পরিবেশ সৃষ্টি করতে হবে। তারপরে পাটশিল্পে আজকে পূর্ব ভারত মার খাচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী তথা শিল্প বাণিজ্য মন্ত্রী তাঁর বাজেট ভাষণে এই পাটশিল্প সম্পর্কে আশঙ্কার কথা প্রকাশ করেছেন। তবে এটা ঠিকই ভুল শিল্প নীতির ফলে আজকে এই পাটশিল্পকে ভুগতে হচ্ছে। বামফ্রন্ট সরকার সেই নীতির থেকে তো আর সরে আসতে পারেন না। ৪২টি পাটকলের মধ্যে ৮টি পাটকল বন্ধ। মাননীয় মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী নানা রকমভাবে চেষ্টা করা সত্ত্বেও কিছু সুরাহা করতে পারছেন না। এই শিল্পে প্রায় ১ লক্ষ ৭০ হাজার শ্রমিক জড়িত। তারা এই পাটশিল্পের উপরে নির্ভরশীল। বিগত সরকারকে আমরা বহু বার বলেছিলাম এই পাটশিল্পকে জাতীয়করণ করার জন্যে কিন্তু কোনও লাভ হয় নি। বর্তমান সরকারকে বলছি এটা জাতীয়করণ করার জন্য বলছি। জাতীয়করণ না হলে এই শিল্পে সর্বনাশ হয়ে যাবে। মালিকপক্ষ বলেছেন তাঁরা শিল্পে মডার্নাইজেশন করতে চান। আমরা তো মডার্নাইজেশনের বিপক্ষে নয়, মডার্নাইজেশন নিশ্চয় করবেন, কিন্তু তাই বলে শ্রমিক ছাঁটাই করে নয়। বেআইনিভাবে মালিকপক্ষ এই শিল্পে যে লক আউট করছে বড় বড় চটকল মালিকরা তাতে পূর্ব ভারতের অর্থনীতিতে একটা দারুণভাবে চাপ পড়বে। তারপরে বস্ত্র শিল্প সম্পর্কে সবাই একমত। ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন ১৪টি আছে। কেন্দ্রীয় সরকার পারিচালিত এবং আপনারা নিশ্চয় জানেন এটি ইন্দিরা গান্ধীর আমলে তৈরি হয়েছিল। কিন্তু সেই ১৪টি ন্যাশনাল টেক্সাইল আজকে কি অবস্থা এসেছে? দারুণভাবে খারাপ অবস্থা হয়ে গিয়েছে। এর পরিচালন ব্যবস্থা যদি নিতে না পারা যায় তাহলে বস্ত্র শিল্পের ক্ষেত্রে একটা সাংঘাতিক অবস্থা হয়ে দাঁড়াবে। আমি শুধু দু-একটি কথা বলতে চাই এই ক্ষুদ্রশিল্পকে যদি আধুনীকিকরণ না করা যায় বা একে যদি উন্নতমানের আগামী দিনে না করা যায় তাহলে এই শিল্পের ক্ষেত্রে একটু অসুবিধা হয়ে দাঁড়াবে। হোসিয়ারি শিল্পের বা বস্ত্রশিল্পের সঙ্গে অনেক তাঁতী যুক্ত, সুতী শিল্পের ব্যাপারে আমাদের গভর্নমেন্টের একটা পলিসি আছে চর্মজ শিল্প আমাদের দেশে একটা বড় শিল্প, যেটার জন্য সোভিয়েত থেকে প্রচুর বৈদেশিক টাকা আমদানি হয়, কিন্তু বর্তমানে শুনছি সোভিয়েতের সঙ্গে কেন্দ্রের নাকি নানা রকমের অসুবিধা দেখা দিয়েছে, সেটার ব্যাপারে নজর দেওয়া দরকার। রুগ্ন কারখানা খোলার ব্যাপারে আমাদের কেন্দ্রীয় সরকারের যে নীতি আছে সেটাকে যাতে কাজে লাগানো যায় অর্থাৎ অধিগ্রহণ করা যায় সেই ব্যাপারে একটু নজর দিতে বলব। আর ওরা হলদিয়ার স্ক্রিমের ব্যাপারে যা বলছেন সেই ব্যাপারে আমি ওদের বিরুদ্ধে। আমি মনে করি আমাদের কেন্দ্রীয় সরকার যদি রুগ্ন শিল্পগুলিকে এখনও অধিগ্রহণ না করে তাহলে খোলা যায় না, এটা খোলার কোনও ক্ষমতা রাজ্য সরকারের নেই। আজকে রাজ্য সরকারের অনেক দিনের দাবি এই সমস্ত শ্রমিকরা যাতে শিল্পের অংশীদারী হতে পারে এবং প্রত্যেক জায়গায় অংশ গ্রহণ করতে পারে এবং শ্রমিকদের অংশগ্রহণের যে আইন

কেন্দ্রে আছে সেটা কিন্তু সেখানে পৌঁছায় না। এই বলে ব্যয়বরাদ্দের প্রতি সমর্থন জানিয়ে এবং বিরোধী দলের দেওয়া কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী শিল্পনীতি নিয়ে যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এবং এখানে যে ছাঁটাই প্রস্তাব আছে তার সমর্থনের প্রয়োজনে এখানে আমার প্রতিক্রিয়া রাখব। আমি প্রথমেই এখানে সি. পি. এম.-র যারা নিষ্ঠাবান কর্মী আছেন যারা আদর্শের কথা ভাবেন আমি তাদের উদ্দেশ্যে বলতে চাই যে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার আজকে যে শিল্পনীতি নিয়ে চলছেন সেই শিল্প নীতি আজকে তাদের জনগণতান্ত্রিক বিপ্লবের যে লক্ষ্যে, সেই শিল্পনীতির দ্বারা সেই লক্ষ্যের দিকে তারা এগিয়ে যাবেন নাকি উল্টো পথে যাবেন? এই ব্যাপারে আমি তাদেরকে যুক্তিনিষ্ঠ মন দিয়ে বিচার করতে বলি। এখানে তাদের জনগণতান্ত্রিক বিপ্লব তাদের যে চিহ্নিত শ্রেণী যাদের একচেটিয়া পুঁজির বৃহৎ পুঁজি তার বিরুদ্ধে সংগ্রাম করে তাদের সমুচিত বিপ্লবের কর্মসূচিকে তারা এগিয়ে নিয়ে যাবেন। আজকে সেই পশ্চিমবাংলার শিল্পনীতির ক্ষেত্রে দেখা যাচ্ছে তারা মাল্টি ন্যাশনালের সঙ্গে যৌথ উদ্যোগে হাত মিলিয়ে শিল্পদ্যোগে প্রয়াসী হয়েছেন এবং যৌথ উদ্যোগে কেউ কেউ বলছেন সহাবস্থানের কথা, এটা সহাবস্থান নয়, যৌথ উদ্যোগে যদি স্বাতন্ত্র রক্ষা করতে পারতেন তাহলে কথা ছিল। স্বাতন্ত্র রক্ষা না করে তারা তাদের তোষণ নীতির পথে এগিয়ে আর শ্রমিকদের দেশের শোষিত শ্রেণীকে তারা জলাঞ্জলি দিচ্ছে।

[6-50 — 7-00 P.M.]

আজকে কাদের সঙ্গে হাত মেলানো হয়েছে এই যৌথ উদ্যোগে? আজকে এই বাজেট ভাষণের ১১ পৃষ্ঠায় বলা হয়েছে যে রিলায়েন্স লিমিটেড বাঁকুড়াতে বড়জোড়ায় পলিয়েস্টার ফিলামেন্ট ইয়ার্ন তৈরি করবার জন্য একটা ২০০ কোটি টাকার প্রকল্প, আমাদের পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন কর্পোরেশনের এবং রিলায়েন্স লিমিটেডের সঙ্গে এই কাজে তাঁরা নেমেছেন। এই রিলায়েন্স গোষ্ঠীর মালিক যে আম্বানী, বোম্বের শিল্পপতি, যে শিল্পপতি কেন্দ্রীয় সরকারকে নিয়ে গোটা ভারতবর্ষের রাজনীতিতে যাঁদের দুর্নীতিকে অবলম্বন করে ভারতবর্ষে ভূ-কম্পন হয়ে গেল, পলিটিক্যাল টার্ন অয়েল হয়ে গেল। রাজনৈতিক পট পরিবর্তন হয়ে গেল। সেই আম্বানীর সঙ্গে হাত মিলিয়ে যৌথ উদ্যোগের প্রয়াস নিয়েছেন। আমাদের প্রগতিশীল বামফ্রন্ট সরকার আম্বানী সম্পর্কে কি অভিযোগ তা তো জানেন। যে আম্বানী যখন, তখন বর্তমান আমাদের প্রধানমন্ত্রী তৎকালীন অর্থমন্ত্রী—এই ৩৬ কোটি টাকার পি.টি.এ. সিন্থেটিক সুতো তৈরির একটা প্রকল্পের জন্য ৩৬ কোটি টাকার বিদেশ থেকে রসায়ন আমদানি করতে হবে, এর জন্য ছাড়পত্র চেয়েছিল। তৎকালীন অর্থমন্ত্রী ভি. পি. সিংহ জানতেন অতীতে ১৬ লক্ষ টাকার প্রকল্প ৩৬ কোটি টাকার প্রকল্প বলে চালাতে হয়েছে। ভি. পি. সিংকে জায়গা থেকে সরে যেতে হল এবং প্রাক্তন প্রধানমন্ত্রী তিনি যখন অর্থমন্ত্রকের দায়িত্বে রয়েছেন তখন তিনি সেই ১৬ লক্ষ টাকার প্রকল্প, ৩৬ লক্ষ টাকার প্রকল্পের জন্য দাবি করা হয়েছিল। ছাড়পত্র দিয়েছিল। গোটা ভারতবর্ষের রাজনীতি যাঁরা জানেন—আম্বানীর বিরুদ্ধে অভিযোগ, ১৯৮৫ সালে একটা লেটার অফ ক্রেডিট সংক্রান্ত অভিযোগ ছিল। যার জন্য সি. বি. আই.-এর ডিরেক্টর মোহন কাত্রের নেতৃত্বে তদন্ত শুরু হয়েছিল। মাঝপথে তদন্ত বন্ধ হয়ে গেছে।

আপনারা জানেন, আরও অভিযোগ ছিল চোরাপথে শুল্ক না দিয়ে, ট্যাক্স না দিয়ে ১২০ কোটি টাকার পলিয়েস্টার ফিলামেন্ট প্ল্যান্ট বিদেশ থেকে আমদানি করার অভিযোগ ছিল। আরও অভিযোগ ছিল, কুড়ি কোটি টাকার একটা বিদ্যুৎ কারখানা বিদেশ থেকে উপহার পেয়েছেন বলে চালাবার চেষ্টা করা হয়েছিল। এই রকম অভিযোগ ছিল। ফলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইরকম দুর্নীতির অভিযোগ, অথচ আজকে এইরকম ব্যাক লিস্টেড এই রকম শিল্পপতিকে নিয়ে কেন্দ্রীয় সরকার তাঁদের সঙ্গে গাঁটছড়া বেঁধে আজকে পশ্চিমবাংলায় শিল্প পরিচালনা হচ্ছে। দুর্মুখেরা নানারকম কথা বলছেন। লোকসভা নির্বাচনের আগে আমাদের মুখ্যমন্ত্রীর পুত্র, আম্বানীর পুত্র এঁরা একটি হোটেলে ছিলেন। আর একজন প্রাক্তন মন্ত্রী শ্রী সিংহও ছিলেন। আমি সেই কথায় যাচ্ছি না, কিন্তু প্রশ্ন হচ্ছে যাঁদের দুর্নীতিকে কেন্দ্র করে এই রকম একটা অভিযোগ তাঁদেরকে নিয়ে শিল্প গড়া হচ্ছে। ফেয়ার ফ্যাক্সের বচ্চন ভাইকে নিয়ে আম্বানীদের সঙ্গে যোগাযোগ নিয়ে কথা উঠছে। যাকে কেন্দ্র করে ফেয়ার ফ্যাক্সের একটার পর একটা ঘটনা—সেইরকম একটা শিল্পপতি কেন্দ্রীয় সরকারের সঙ্গে হাত মিলিয়েছেন। ফলে, স্বভাবতই মানুষের মনে প্রশ্ন জাগছে, এইরকম অর্থনৈতিক অপরাধে অপরাধী সেই শিল্পপতিকে নিয়ে পশ্চিমবাংলায় রাজনীতি করা হচ্ছে। এইরকম অভিযোগের সঙ্গে যাঁরা যুক্ত, যাঁদের বিরুদ্ধে অভিযোগ—তাঁদেরকে অর্থনৈতিক, রাজনৈতিক, সামাজিক পুনর্বাসন দেবার উদ্দেশ্য কি? আজকে প্রশ্নগুলি দেখা দিচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনারা এটা জানেন, আমাদের মতো শ্রেণীবিভক্ত সমাজের ক্ষেত্রে একচেটিয়া, পুঁজিপতিদের সঙ্গে শিল্পস্থাপন করবেন এবং তাঁদের সঙ্গে কাজ করবেন অ্যাট এ টাইম শ্রমিক স্বার্থ রক্ষা করবেন? এই রকম একটা শিল্পনীতি কি থাকা উচিত? ফলে শিল্পনীতির ক্ষেত্রে সাধারণত একটা ক্লাশ আউটলুক, ক্লাশ দৃষ্টিভঙ্গিটাকে রিফ্লেক্ট করতে হবে, শিল্প বিনিয়োগের ক্ষেত্রে শ্রম প্রধান শিল্পকে মদত দিতে হবে সরকারকে। যখন দেশের লক্ষ লক্ষ মানুষ কর্মসংস্থানের অভাবে বেকার হয়ে পড়ছে, সেখানে এখন শিল্প চয়েস করা উচিত, এমন শিল্পের দিকে নজর দেওয়া উচিত, যেগুলি শ্রম প্রধান শিল্প। আমাদের দেশে ট্র্যাডিশনাল শিল্প যেগুলি ছিল এবং যার সঙ্গে লক্ষ লক্ষ শ্রমিক জড়িয়ে ছিল, সেই চটশিল্প, ইঞ্জিনিয়ারিং শিল্প, চা শিল্প, কার্পাস বয়ন শিল্প বা টেক্সটাইল ইণ্ডাস্ট্রির সঙ্গে লক্ষ লক্ষ শ্রমিক জড়িয়ে। এই সমস্ত ট্র্যাডিশনাল ইণ্ডাস্ট্রিগুলোকে কিভাবে কি করা যায়, সরকারি ক্ষমতায় এসে এ সম্বন্ধে আপনারা কি করেছেন। এই শ্রম প্রধান শিল্পগুলিকে বা ট্র্যাডিশনাল শিল্পগুলিকে রক্ষা করবার জন্য আমাদের নজর দেওয়া উচিত। যেখানে ক্যাপিটাল ইনভেস্টমেন্ট করে হলদিয়া পেট্রোকেমিক্যাল ও অন্যান্য যে সমস্ত ক্যাপিটাল ইনটেনসিভ ইণ্ডাস্ট্রি বা পুঁজি প্রধান শিল্প গড়ে উঠছে সেখানে কতটুকু তাদের এমপ্লয়মেন্ট ওরিয়েন্টেশন হবে, কতটুকু কর্মসংস্থান হবে। আজকে ডাউন স্ট্রিম ইণ্ডাস্ট্রিগুলি কবে হবে সেটা পরের কথা এখানে কোটি কোটি টাকা, হাজার হাজার টাকা ক্যাপিটাল ইনভেস্ট করে সেখানে কর্মসংস্থান কতটুকু হবে এটা দেখবার প্রশ্ন আজকে আসছে। যৌথ উদ্যোগের ক্ষেত্রে নিজেদের স্বাতন্ত্রতা রক্ষা করে এই সাহায্য করা হচ্ছে না, ওরা টার্মস অ্যাণ্ড কণ্ডিশন যেভাবে ডিকটেট করবে সেইভাবে হচ্ছে, ওদের কাছে মাথা নত করতে হচ্ছে। ওরা আজকে আধুনিকীকরণের কথা বলছে, আমি এবার আধুনিকীকরণের কথায় আসছি। মাননীয় শিল্পমন্ত্রী মহাশয় তার ভাষণে একটু ঘুরিয়ে বলেছেন যে আধুনিকীকরণের প্রয়োজন আছে প্রতিযোগিতার ক্ষেত্রে ইত্যাদি। কিন্তু এই আধুনিকীকরণের সম্বন্ধে মাননীয় সদস্য, ট্রেড ইউনিয়ন আন্দোলন করেন

তিনি এ ব্যাপারে বক্তব্য রেখেছেন। কিভাবে আজকে আধুনিকীকরণের ফলে শ্রমিক ছাঁটাই হচ্ছে বিশ্বের দিকে তাকিয়ে দেখুন। মার্কিন যুক্তরাষ্ট্রের গত এক বছরের একটা হিসাব দিয়েছে ১৯৮২ সালে আধুনিকীকরণের ফলে সেখানে ১৫ লক্ষ শ্রমিক কর্মচারী ছাঁটাই হয়েছে, গ্রেট ব্রিটেন, জাপান, সমস্ত জায়গাতে, এই হ্যাজার্ড অবস্থা। আধুনিকীকরণ তো এই শিল্পপতিরা, এই পুঁজিপতিরা চাইবে, শ্রমিক কম করে দিয়ে আজকে প্রযুক্তিবিদ্যার মাধ্যমে তারা যাতে ম্যাক্সিমাম মুনাফা করতে পারে সেই চেষ্টা তারা করবে। এইদিকে আজকে মাননীয় মুখ্যমন্ত্রীকে দৃষ্টি দিতে হবে। আমি আরেকটা কথা বলে শেষ করতে চাই, সেটা হচ্ছে রুগ্ন শিল্প। যে রুগ্ন শিল্পগুলি অধিগ্রহণ করা হয়েছে তার মধ্যে একটা দৃষ্টান্ত আমি দেব—যখন লিলি বিস্কুট কোম্পানি, আমাদের পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম অধিগ্রহণ করল, তখন এই লিলি বিস্কুট কোম্পানিকে তারা একটা ভাল মার্কেট করে দিয়েছে, এই রুগ্ন শিল্পটাকে রক্ষা করার জন্য। আমি মাননীয় শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এখন ম্যানেজমেন্ট কিভাবে অর্থ অপচয় করছে, তা শুধু আপনি অ্যাডভার্টাইজমেন্ট দেখলে বুঝতে পারবেন। ওরা অ্যাডভার্টাইজমেন্টে যে লক্ষ লক্ষ টাকা ব্যয় করছে, তা একটা মাল্টি ন্যাশনাল কোম্পানিও করেনা। লক্ষ লক্ষ টাকা তারা ব্যয় করে চলেছে টি.ভি. সিরিয়ালে এবং সমস্ত খবরের কাগজগুলিতে হাফ পেজ অ্যাডভার্টাইজমেন্ট দিয়ে। কিছুদিন আগে ওরা টি.ভি.তে 'কানামাছি' নামে একটা টি.ভি. সিরিয়াল স্পনসর্ড করেছিল এবং বর্তমানে 'কালপুরুষ' নামে একটা টি.ভি. সিরিয়াল স্পনসর্ড করছে। আমি স্যার দূরদর্শনের অফিসে খোঁজ-খবর নিয়ে জেনেছি যে প্রতি সেকেণ্ডে এক হাজার টাকা খরচ হয় এর জন্য। স্যার, আমি হিসাব করে দেখেছি যে টি.ভি. সিরিয়াল ও বিজ্ঞাপনের জন্য তাদের খরচ হয়েছে গত দু'বছরে ৩০ লক্ষ টাকা। দেখুন যেখানে পাবলিক ডিস্ট্রিবিউশন স্কীম দিয়ে এই শিল্পকে রক্ষা করার চেষ্টা হচ্ছে, ইকনমিক্যালি ভায়েবল করার চেষ্টা হচ্ছে সেখানে এইরকম অর্থের অপচয় হচ্ছে। এখান থেকে বহু মেশিন ইত্যাদি পাচার হয়ে যাচ্ছে বাইরে এবং রুগ্ন শিল্পে এভাবে যদি মিস ম্যানেজমেন্ট হয় তাহলে তাদের একে রক্ষা করতে পারবেন না। আমি এই ব্যাপারে শিল্প মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে এই বাজেট বক্তৃতার বিরোধিতা করছি এবং আমার কাট মোশনের সমর্থন চেয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সূর্য চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী শিল্প-বাণিজ্য দপ্তরের যে বাজেট প্রস্তাব এখানে উত্থাপন করেছেন আমি সেই প্রস্তব সমর্থন করছি এবং বিরোধী পক্ষ যে সমস্ত কাট মোশন এনেছে আমি তার সবগুলির বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। এতক্ষণ অনেক কথাবার্তা শুনলাম, কংগ্রেস পক্ষ থেকে অনেক কুম্ভীরাশ্রু বিসর্জন হল, আমরা সকলে উপভোগ করলাম। তাত্ত্বিক নেতা সি পি·এমের কর্মসূচি বাস্তবায়িত হবে না বলে ব্যথিত, তাঁর ব্যথার ক্রন্দন শুনলাম, আমি সেইসব বিষয়ে দু'চারটি কথা বলতে চাই। সুদীপবাবু তো পশ্চিমবঙ্গে শিল্পে অগ্রগতি হচ্ছে না, রুগ্ন শিল্পগুলি অধিগ্রহণ করা হচ্ছে না, ১৩ বছর ধরে বামফ্রন্ট সরকার আছে, ১৩ বছর অগ্রগতি হচ্ছে না এইসব নানা কথাবার্তা বললেন। কিন্তু সুদীপবাবুর স্মরণ রাখা দরকার যে ১৩ বছর যখন পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আছে তখন ১২ বছর ধরে দিল্লিতে বসে ছিল আপনার কংগ্রেস দল যারা প্রতি মুহূর্তে পশ্চিমবঙ্গের অগ্রগতিকে ব্যাহত করার চেষ্টা করেছে সেকথা পশ্চিমবঙ্গের মানুষ ভুলে যায়নি। ১৯৫১ সালে পশ্চিমবঙ্গ শিল্পে শীর্ষ স্থানে ছিল এটা পশ্চিমবঙ্গের সমস্ত মানুষ জানে। আজকে শিল্পের এই অবস্থার জন্য দায়ী কে? এরজন্য দায়ী আপনারা। ১৯৫১ সালের

পরবর্তী পর্যায়ের যে দিনগুলি তা যদি আমরা মূল্যায়ন করি তাহলে দেখতে পাব সেই ষাটের দশক থেকে এ পর্যন্ত ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার নতুন করে কোনও বড় শিল্প এখানে তৈরি করেনি, এখানে কোনও ভারী শিল্প তাঁরা স্থাপন করেননি। এটা ভুলে গেলে চলবে না যে কারখানাগুলি তাঁরা তৈরি করেছিলেন সেগুলির সম্প্রসারণ এবং আধুনিকীকরণ করা হল না কেন। ১৯৭১ সালে পশ্চিমবঙ্গে, যেখানে কেন্দ্রীয় লগ্নি ছিল শতকরা ১১ ভাগ সেখানে মহারাষ্ট্রে ছিল মাত্র ৭ ভাগ। পরবর্তী পর্যায়ে কেন্দ্রীয় সরকারের বৈষম্যমূলক আচরণের জন্য পশ্চিমবঙ্গের ক্ষেত্রে হল শতকরা ৩ ভাগ আর মহারাষ্ট্রের ক্ষেত্রে হল শতকরা ১৬ ভাগ। আমরা জানি যে পশ্চিমবঙ্গের জনগণ ব্যাঙ্কে আমানত জমা রাখেন প্রায় ১২ হাজার কোটি টাকা অথচ পশ্চিমবঙ্গ ব্যাঙ্কের টাকা লোন পায় শতকরা ৪৯ টাকা। প্রতি পদক্ষেপে চেষ্টা করছে কেমন করে পশ্চিমবঙ্গকে ধংস করা যায়। আমরা ভুলে যেতে পারি না যে ভারতবর্ষের সামগ্রিক অগ্রগতির জন্য মাসুল সমীকরণ নীতি চালু করেছেন, কিন্তু পশ্চিমবঙ্গে তুলা, সরাসরি পাওয়া যায় না, তারজন্য বার বার আবেদন করা হয়েছে, ধর্মঘট হয়েছে, বন্‌ধ হয়েছে, কিন্তু কোনও কিছু তাদের টনক নড়াতে পারেনি। আপনারা মুখে অনেক কথা বলছেন কিন্তু অন্তরে কেমন করে পশ্চিমবঙ্গকে ধংস করা যায় তার জন্য প্রতি মুহূর্তে পরিকল্পনা করছেন। এই হচ্ছে কংগ্রেসের চরিত্র।

এটা ভুলে গেলে চলবে না পশ্চিমবঙ্গে রুগ্ন শিল্প নিয়ে আপনারা কান্নাকাটি করছেন আর প্রতি বছর মাসুল বাড়িয়েছেন। কাঁচা তুলোর দাম বাড়িয়েছেন গুজরাট থেকে সেই তুলো পশ্চিমবঙ্গে নিয়ে আসতে হয়। পশ্চিমবাংলায় তুলোর দাম যে বৃদ্ধি করেছেন আর্থিক সমীক্ষায় সেটা দিয়ে দেওয়া হয়েছে। কাঁচা তুলোর দাম কত বেড়েছে, মাসুল কি ভাবে বেড়েছে সেই কথা বলা হয়েছে। তার ফলে পশ্চিমবঙ্গের বস্ত্র শিল্প ক্ষতিগ্রস্ত হয়েছে। এটা আমাদের ভুলে গেলে চলবে না। পশ্চিমবাংলা থেকে যেগুলি যাচ্ছে তার জন্য ভরতুকি বৃদ্ধি করে দিচ্ছেন। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে শিল্পের অগ্রগতি করছেন। আর যেগুলি পেলে আসলে পশ্চিমবাংলার সুবিধা হবে সেইগুলির কথা আপনারা বিন্দুমাত্র বলেন নি। এইগুলি আমাদের স্মরণ রাখা প্রয়োজন। আমরা জানি শুধু তুলোর ক্ষেত্রে নয়, প্রকৃতপক্ষে পশ্চিমবাংলাকে নানা ক্ষেত্রে বিপাকে ফেলার চেষ্টা করেছেন। এমন কি শিল্প লাইসেন্স প্রদানের ক্ষেত্রে বৈষম্য করেছেন। যে সমস্ত কোম্পানি রেজিস্ট্রি করা হয়েছে, সেই রেজিস্ট্রিকরণের ক্ষেত্রে বৈষম্য হয়েছে। আপনারা নিশ্চয় কাগজে দেখেছেন ১৯৮৯ সালে ১ হাজার ৬০৭ টি কোম্পানি রেজিস্ট্রি হয়েছে। তার মধ্যে পশ্চিমবাংলায় মাত্র শতকরা ৫টি হয়েছে। তখন তো কেন্দ্রে রাজীব গান্ধীর নেতৃত্বে কংগ্রেস সরকার ক্ষমতায় ছিল। কাজেই এই সব কথা বলে ভুলিয়ে দেবার চেষ্টা করলে ভুলিয়ে দেওয়া যাবে না। আপনারা বলেছেন যেসব নতুন শিল্পপতি পশ্চিমবাংলায় শিল্প স্থাপনে এগিয়ে এসেছে তাদের এক একটি পুরানো রুগ্ন শিল্প চালাতে বাধ্য করা হোক। কারখানা অধিগ্রহণের জন্য আপনারা কোথায় ছিলেন? আপনারা ১০ বছরে একটি কারখানাও অধিগ্রহণ করেছেন? বেঙ্গল পটারিকে কারা ডিনোটিফাই করেছিল? পশ্চিমবাংলার প্রিন্টিং অ্যান্ড স্টেশনারি স্টোর কারা বন্ধ করে দিয়ে গিয়েছিল? বেঙ্গল পটারি এখন আবার খোলার চেষ্টা হচ্ছে। কেন্দ্রে নতুন সরকার এসে প্রিন্টিং অ্যান্ড স্টেশনারি স্টোর খুলে দিয়েছে। শ্রমিক পরিবারের দিকে তাকিয়ে, পশ্চিমবাংলার দিকে তাকিয়ে এই সব জিনিস হয়েছে। পশ্চিমবাংলার মানুষকে আপনারা চিরকাল যত বোকা ভেবে এসেছেন তারা তত বোকা নন। ১৯৮৯ সালের

২৩ শে নভেম্বর তারিখে মানুষ আবার নতুন করে সেটা প্রমাণ করে দিয়েছেন। কাজেই আর আপনারা মানুষকে বোকা বানাবার চেষ্টা করবেন না সুদীপবাবু অনেক কান্নাকাটি করলেন, পেট্রো-কেমিক্যালসের কি হবে ইত্যাদি বলে। এই পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের জন্য ১২ বছর ধরে আমরা সংগ্রাম করেছি। শুধু পশ্চিমবাংলায় নয়, গোটা পৃথিবীতে এই রকম নজীর নেই যে, একটি প্রকল্পের জন্য গোটা রাজ্যের জনগণকে ১২ বছর ধরে সংগ্রাম করতে হয়েছে। আপনারা করতে চাইছিলেন না। রাজ্যের জনগণ বললেন আমরা এটা করবই। তাই ইলেকশনের প্রাক্কালে নভেম্বরে প্রধানমন্ত্রী রাজীব গান্ধী হলদিয়ায় পাথর পুঁততে এসেছিলেন। আমরা বলেছিলাম পাথর পোঁতা হলেও রাজীব গান্ধীকে যদি অপসারিত করা না যায় তাহলে এই পাথর পোঁতা শুধু পোঁতাই থাকবে, কারখানা আর হবে না। মানুষ তাদের সেই রায় দিয়েছে। রাজীব গান্ধী অপসারিত হয়েছে। পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স স্থাপিত হয়েছে। পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স তৈরি করার দাবি মানুষের ছিল। আমরা দেখছি যে, কংগ্রেস দলই হচ্ছে প্রকৃতপক্ষে পশ্চিমবাংলার শত্রু। ১২ বছর ধরে পশ্চিমবাংলায় শিল্পায়ন না ঘটিয়ে, শিল্পের অগ্রগতি না ঘটিয়ে, শিল্পের বিকাশ না ঘটিয়ে আপনারা পশ্চিমবাংলাকে ধংস করার চেষ্টা করেছেন। আপনারা অপসারিত হবার পর এখন এই শিল্প প্রকল্পগুলি পশ্চিমবাংলায় গড়ে উঠছে এবং এখানে একটা শিল্পের বাতাবরণ তৈরি হয়েছে। সেটাকে আপনারা কিছুতেই সহ্য করতে পারছেন না। সেটাকে আপনারা ধংস করার চেষ্টা করছেন। নিজেদের নাক কেটে অপরের যাত্রা ভঙ্গ করছেন। আপনারা নেই বলেই আজকে আমরা পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স পেয়েছি। সল্ট লেকে ইলেকট্রনিক্স কমপ্লেক্সের ব্যাপারে তৎকালীন প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী বিরোধিতা করেছিলেন। আজকে সল্টলেকে টেলিকম কারখানা হচ্ছে কেন্দ্রীয় সরকারের সহযোগিতায়। বক্রেশ্বরের কথা বলে লাভ নেই। আপনারা বক্রেশ্বরের জন্য টাকা দেন নি। এখন আমরা টাকা পাচ্ছি। শালবনীর কথা বলেছেন। শালবনীতে টাঁকশাল স্থাপন করার জন্য অর্থ বরাদ্দ হয়েছে। এখন প্রকল্পটি যে হবে, এ বিষয়ে কোনও সন্দেহ নেই। কাজেই ঐসব কথা বলে কিছু লাভ হবে না। ১৯৭০/৭১ সালে পাভেদা কমিটি সমীক্ষা করে রিপোর্ট তৈরি করে বলেছিলেন হলদিয়া হচ্ছে সব চেয়ে উপযুক্ত জায়গা এই জাহাজ নির্মাণ ও জাহাজ মেরামতের কারখানা তৈরির ক্ষেত্রে। ২০ বছর ধরে আপনারা একটি প্রকল্পকে হতে দেন নি। এই জাহাজ নির্মাণ, মেরামতের কারখানা আপনারা হতে দেন নি। পরবর্তীকালে সি ইয়ার্ড চাওয়া হয়েছে, তাও আপনারা দেন নি। এখন আমরা দেখতে পাচ্ছি মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে পশ্চিমবাংলা সরকারের জাহাজ নির্মাণ, মেরামত কারখানা স্থাপনে কেন্দ্র ইতিবাচক সাড়া দিয়েছে। তারা এখন চেষ্টা করছেন কি করে পশ্চিমবাংলার হলদিয়ায় এই কারখানা স্থাপন করা যায়। আই. ও. সি., ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন তারা নিজেরা প্রস্তাব করেছিলেন ১৯৮৩ সালে যে, ওখানে তাদের ২.৫ মিলিয়ন টোনস ক্ষমতা আছে সেটাকে বাড়িয়ে ৬ মিলিয়ন টোনস করতে চান। আই. ও. সি. সম্প্রসারিত করা হবে।

[7-10 — 7-20 P.M.]

এই প্রস্তাব রাজ্য সরকারের পক্ষ থেকে নয়, আপনাদের সেই সময়কার কেন্দ্রীয় সরকারের যে ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন, তাদের কর্তৃপক্ষের তরফ থেকে প্রস্তাব দেওয়া হয়েছিল কিন্তু আপনারা তা দেন নি। আজকে কিন্তু সেই প্রস্তাব নিয়ে চিন্তা-ভাবনা করা হচ্ছে

এবং যাতে সেই প্রকল্প সম্প্রসারিত করা যায় এবং সেখানে কাজকর্ম গড়ে তোলা যায় বা সম্ভব হয় সেটা দেখা হচ্ছে। এইচ. এফ. সি. সম্বন্ধে মাননীয় সদস্য শক্তিবাবু বলেছেন, আমিও সামান্য দু/চারটি কথা বলতে চাই। বারবার আমরা শুনছি যে বিশেষজ্ঞ দল আসছে এবং আলোচনা চালানো হচ্ছে কিন্তু কাজের কাজ কিছু হচ্ছে না। সেখানে দেখা গেল কেন্দ্রের সেই সরকার চলে যাবার সঙ্গে সঙ্গে ৪ মাসের মধ্যে কেন্দ্রের নতুন সরকার সে ব্যাপারে ঘোষণা করলেন এবং একসঙ্গেও ৫০ কোটি টাকা ইতিমধ্যেই দেবার ব্যবস্থা করেছেন এবং সেই প্রকল্পটাকে চাঙ্গা করা হবে। এসব হলে পশ্চিমবঙ্গে শিল্পের ক্ষেত্রে একটা নতুন বাতাবরণের সৃষ্টি হবে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। আপনাদের অনেক বক্তব্য আমরা এতদিন ধরে শুনেছি পরিশেষে আমি শুধু একটি কথাই আপনাদের বলতে চাই যে ১৯৮৯ সালের ২৩শে নভেম্বরের আগে পশ্চিমবাংলাটা পশ্চিমবঙ্গই ছিল এবং তখনও মুখ্যমন্ত্রী মাননীয় শ্রীজ্যোতি বসু মহাশয়। সেদিন আমরা শুনেছিলাম যে পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলা নেই, পশ্চিমবঙ্গে পরিকাঠামো নেই, পশ্চিমবঙ্গে শিল্পের পরিবেশ নেই, পশ্চিমবঙ্গের মানুষেরা রায় দিয়ে ভারতবর্ষের শত্রুকে পরাস্ত করলেন এবং তা করে ভারতবর্ষে একটি নতুন সরকার তৈরি করলেন এবং সঙ্গে সঙ্গে দেখা গেল যে পশ্চিমবঙ্গে শিল্পের ক্ষেত্রে একটা নতুন বাতাবরণের সৃষ্টি হয়ে গিয়েছে। দেখা গেল একের পর এক শিল্পপতিরা পশ্চিমবঙ্গে শিল্প স্থাপন করতে আসছেন। তাহলে আপনারা বলুন যে কেমন করে ৪ মাসের মধ্যে এতবড় একটা পরিবর্তন সংগঠিত হয়ে গেল? আসলে এখানে আইনশৃঙ্খলা নেই বলে যেসব ছেঁদো কথা বলা হচ্ছিল মানুষ তা শোনে নি। এখানে শিল্পের পরিবেশ আছে, আইনশৃঙ্খলা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে ভালো আছে কিন্তু তা সত্ত্বেও হয়নি তার একমাত্র কারণ এ ক্ষেত্রে আপনাদের প্রতিবন্ধকতা ছিল। আপনারা শিল্পপতিদের ভয় দেখিয়েছেন, বাধা দিয়েছেন এবং শিল্পপতিদের প্রলোভন দেখিয়েছেন এই কথা বলে যে তোমরা মহারাষ্ট্রে করো, গুজরাটে করো, তোমাদের অনেক সুযোগ দেব, পশ্চিমবঙ্গে করলে দেব না। সেই ভয়ে শিল্পপতিরা পশ্চিমবঙ্গে আসতে পারেননি। এর পর কেন্দ্রে নতুন সরকার প্রতিষ্ঠিত হবার পরই তারা শিল্পপতিদের বললেন যে তোমরা পশ্চিমবঙ্গে যাও এবং সেখানে শিল্প করো। এখন এখানে কোন কোন শিল্প স্থাপিত হবে, না হবে বা কারা যুক্ত হবেন শিল্পের সঙ্গে সেসব রাজ্য সরকার ঠিক করবেন কিন্তু দেখা গেল কেন্দ্রে নতুন সরকার প্রতিষ্ঠিত হবার পরই অবস্থাটা পাল্টে গেল। কজেই যে কথাটা প্রথমেই বলেছি সেটা আপনাদের বুঝতে হবে এ ক্ষেত্রে বাধাটা প্রকৃতপক্ষে আপনারাই। রাজ্যের অগ্রগতি, মানুষের অগ্রগতির ব্যাপারে সবচেয়ে বাধা হচ্ছে কংগ্রেস দল। আপনারা প্রতি মুহূর্তে চেষ্টা করে গিয়েছেন যে কি করে পশ্চিমবঙ্গকে ধ্বংস করে শেষ করে দেওয়া যায়। সৌগতবাবু বারবার বললেন যে শ্মশানের শান্তি। শ্মশান কালীর শিষ্য আপনারা সুতরাং শ্মশানের শান্তি আপনারা চান। অপর দিকে আমাদের প্রিয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের জনগণের সহযোগিতায় এখানে শিল্পের একটা বাতাবরণ সৃষ্টি করে পশ্চিমবঙ্গ সামনের দিকে এগিয়ে নিয়ে যেতে চান এবং শিল্প ক্ষেত্রে অতীত দিনের পশ্চিমবঙ্গের মতন পশ্চিমবঙ্গকে গড়ে তুলতে চান। এরজন্য যে ইতিবাচক পদক্ষেপ নেওয়া দরকার তা নিয়ে কর্মসূচি গ্রহণ করা হয়েছে এবং আমরা মনে করি এর ফলে পশ্চিমবঙ্গে শিল্প সৃষ্টি হবে এবং এখানে শিল্পের ক্ষেত্রে একটা অগ্রগতি সূচিত হবে সে বিষয়ে সন্দেহ নেই। এই

কথা বলে মাননীয় মুখ্যমন্ত্রীর বাজেটকে সমর্থন করে এবং সমস্ত প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী জ্যোতি বসু :** স্পিকার মহাশয়, আমি আমার ব্যয়বরাদ্দের সমর্থনে এবং যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। শ্রী সৌগত রায় বলেছেন যে ওরা এখানে শিল্পের উন্নতি চান, শিল্পায়ন চান, সহযোগিতা ওরা করবেন এবং আমি নাকি তার বিরুদ্ধে—এইসব জিনিসের বিরুদ্ধে আমি বলেছি। অর্থাৎ কংগ্রেসের পক্ষ থেকে শিল্পায়ন তারা চান না বা বিরোধিতা করেন। আমার অভিজ্ঞতা একটু অন্য রকমের। সৌগতবাবু ভালোই বক্তৃতা আজ দিয়েছেন কিন্তু আমার অভিজ্ঞতা একটু অন্য রকমের। সেটা হচ্ছে যে, আমি একদিনের জন্যও শুনি নি, ৫ বছরে ১২ জন কংগ্রেসি সদস্য লোকসভায় ছিলেন, রাজ্যসভাতেও কয়েকজন ছিলেন যে ওরা কোনওদিনও পশ্চিমবাংলার শিল্পের ক্ষেত্রে উন্নতির জন্য, আমাদের প্রতি যে অবিচার হচ্ছে তার বিরুদ্ধে একদিনও একটিও কথা বলেছেন পার্লামেন্টে — লোকসভায় রাজ্যসভায়? লোকসভা, রাজ্যসভায় আমি কখনও শুনিনি। উনি যদি আমাকে বলে দিতে পারেন যে ৫ বছরেও একজন সদস্য বলেছেন তাহলে আমি আমার কথা ঘুরিয়ে নেব। দ্বিতীয়ত কংগ্রেসেরই কিছু সদস্য আমাকে লোকসভায় বললেন যে আপনি আমাদের সঙ্গে কেন মিটিং করছেন না ঐ বক্রেশ্বর নিয়ে, অন্যান্য পেট্রোকেমিক্যালস নিয়ে, আমরাও তো কেন্দ্রীয় সরকারকে বলতে পারি। আমার একটু দ্বিধা ছিল। যাইহোক, আমি দিল্লিতে একটা মিটিং ডাকলাম। সেই মিটিংয়ে এক মিনিটের মধ্যে ২ জন সদস্য তারা সকলকে নিয়ে কংগ্রেসিরা বেরিয়ে চলে গেলেন। আমি তখন বললাম, যাচ্ছেন কেন, আপনারাই তো বললেন মিটিং ডাকতে, এখানে এই দুটি বিষয়ে আলোচনা হবে? ওরা তখন বললেন, না, আপনাদের সঙ্গে কোনও আলোচনা করব না, আপনাদের বিরুদ্ধে, আপনাদের সরকারের বিরুদ্ধে আমাদের অভিযোগ আছে। এই সব কথা বলে এক দিস্তা কাগজ ধরিয়ে দিলেন। আমি বললাম, এগুলিতো কলকাতায় গিয়ে আমরা কথা বলতে পারতাম। সৌগত বাবু কি বলেন? আপনি তো কংগ্রেস ছেড়ে ওদিকে গিয়েছিলেন, আবার এদিকে ফিরে এসেছেন, আপনার অভিজ্ঞতা আছে, এগুলি কি ভাল কাজ হয়েছে? ভাল কাজ হয়নি। ওদের কথা শুনে আলোচনা করতে চেয়েছিলাম যে সত্যি যদি কোনও সাহায্য করতে পারেন কিন্তু করলেন না। এজন্য মাঝে মাঝে বলি, আজকে যা বলছেন, যদিও বাজেটের বিরোধিতা করছেন, কিন্তু আবার সমর্থনও করছেন শিল্পায়নের কথায়। যাই হোক, ভাল কথা। কিন্তু একটা কন্টাডিকশন ইন টার্মস হয়ে যাচ্ছে। বিরোধী হিসাবে যখন আছেন তখন এটা করতে হবে। কারণ মানতে পাচ্ছেন, এগুলি না করে উপায় নেই। তারপরে আপনি অনেকক্ষণ ধরে বললেন যে কেন্দ্র কত টাকা এখানে পুঁজি নিয়োগ করেছেন, কত বছর ধরে করেছে ইত্যাদি। আমি সব হিসাব বুঝলাম না, বোধ হয় বলতে চেয়েছেন যে মহারাষ্ট্রের থেকেও এখানে বেশি। আমার হিসাব এখানে মিলছে না। আর যেগুলি আমরা বঞ্চিত হলাম বক্রেশ্বরের মতো সেগুলি সম্পর্কে কোনও কথা বললেন না। যেমন ইলেকট্রোনিক্স কমপ্লেক্স আমাদের ওরা দিলেন না। ওরা বললেন, বাংলা দেশের পাশে আমরা ইনভেস্ট করব না সেখানে। এত আমার নিজের সঙ্গে শ্রীমতী ইন্দিরা গান্ধীর কথা হয়েছিল। তার অফিসার আমাকে রিপোর্ট পড়ে শুনিয়েছেন। সেখানে আজকে প্রাণচাঞ্চল্য দেখতে পাবেন, আমরা নিজেরা করছি। কাজেই এটাও বলা উচিত ছিল। একটা ব্যালেন্স বক্তৃতা দিতে হলে এগুলিও বলতে হয় যে হ্যাঁ,

আমরা বঞ্চিত হয়েছি। এটা শুধু আমাদের সরকারের কথা নয়, এটা পশ্চিমবাংলার কথা। আমরা একথা কখনই বলিনা যে ওরা কিছু করেন নি। কি করে বলব? কেন্দ্রীয় সরকারের তো অনেকগুলি সংস্থা অনেকদিন ধরে পশ্চিমবঙ্গে আছে। উনি মডার্নাইজেশনে ৩ হাজার কোটি টাকা দুর্গাপুর স্টিল প্লান্টে, ইসকো ইত্যাদি এসব কথা বললেন যেগুলি করা উচিত ছিল ৪ বছর আগে। আমরা ৪/৫ বছর ধরে বলছি যে এগুলি সব রুগ্ন হয়ে যাচ্ছে, এটা চলবে না কিন্তু করলেন না। আমার মনে আছে যখন অ্যাসেম্বলি নির্বাচন হয় সেই সময় থেকে কথা হচ্ছে। তারপরে আমি চিঠি লিখেছি দিল্লিতে যে আপনারা এটা করুন। তার আগে রাউরকেল্লায় হয়ে গেছে। আমরা দেখলাম যে এগুলি করতে হবে। কেন্দ্রীয় সরকারের যে শিল্প এখানে আছে সেগুলির মডার্নাইজেশন তারা করবেন না? এটা খুব বড় করে উনি দেখালেন। ৪ বছর পরে করতে গিয়ে দেখা গেল যেখানে ১ হাজার কোটি টাকা লাগত সেখানে ৪ হাজার কোটি টাকা লাগবে। এটা তারা করেছেন, ভাল করেছেন। ওদের টাকা আছে ওরা খরচ করবেন। আর ইস্কোর কথা আমরা জানি। ইস্কোর ব্যাপারে কোনও টাকা বরাদ্দ হয়নি। আপনাদের সঙ্গে একটা চুক্তি হয়েছিল। তখন যিনি চেয়ারম্যান ছিলেন, তিনি এটা করেছিলেন এবং সেই চুক্তি ছিল ৬।। হাজার কোটি টাকার, কিন্তু টাকা বরাদ্দ হয়নি, শুধু চুক্তি হয়েছিল। এই সরকার এসে তারা বলেছেন যে এত লাগবার কথা নয়, এত কোথা থেকে পাব। সে জন্য তারা দস্তুর কোম্পানিকে দিয়েছেন। সেই দুদস্তুরের রিপোর্ট কেন্দ্রীয় সরকারকে দিয়েছেন এবং তার একটা কপি আমার কাছে দিয়েছেন। এখন যিনি মন্ত্রী আছেন তার সঙ্গে আমার কথা হয়েছে। তিনি বলেছেন যে আমি এটা দেখছি। প্ল্যানিং কমিশনের সঙ্গে আমার কথা হয়েছে, যিনি প্ল্যানিং কমিশনের এটার চার্জে আছেন ইস্পাতে তার সঙ্গেও আমার কথা হয়েছে। তারা বলেছেন যে এটা আমরা করব তবে যদি কমে হয় সেটা আমাদের দেখতে হবে। এই হচ্ছে কথা। আমি আশা করি ওরা এটা করবেন। আর উনি এমন ভাবে বললেন যেন এটা অ্যাবানডান্ড হয়েছে।

[7-20 — 7-30 P.M.]

পেছিয়ে তো যাবে, ৬।। হাজার কোটি টাকা কেন খরচ হবে, যদি কম খরচ করা যায়? আপনাদের দিতে হবে, কিসের জন্য দিতে হবে, আপনি বিচার করবেন নাকি? কেন্দ্রীয় সরকারের প্ল্যানিং কমিশন আছে, তারা বিচার করুন। তারপর হচ্ছে, এটা বললেন না ১৯৬৭ সালে, আজকে নয়, এত বছর আগে, সেখানে ওয়াগানের অর্ডার বন্ধ হয়ে গেল, যে কারখানাগুলো ছিল ওয়াগান তৈরি করত, তারা রুগ্ন হয়ে গেল। ওয়াগানের অর্ডার বন্ধ করে দিলেন হঠাৎ, লোক নিয়োগ করা হয়েছে, ওয়াগানের অর্ডার পাবে, আমরা জানি সেই সময় আমি নিজে দিল্লি ছুটে গিয়েছিলাম, আমরা তখন যুক্তফ্রন্ট ছিলাম, ওয়াগানের অর্ডার হঠাৎই বন্ধ করে দেওয়া হল। বলা হল অন্য জায়গায় দিতে হবে, অন্য জায়গায় আরও নুতন নুতন কারখানা হয়েছে, সেখানে দিতে হবে। কৈ সেটা তো বললেন না আপনি, এত পড়াশোনা করে এসেছেন, গবেষণা করে এসেছেন, এইগুলো তো আপনার জানা থাকা দরকার। আপনি এখানকারই তো মানুষ, এই করে সব সিক করে দেওয়া হল কতগুলো ইন্ডাস্ট্রিকে। আর ওয়াগান অর্ডার বন্ধ হলে কী হয় জানেন? শুধু ওয়াগান? তার চারপাশে যে সব যোগান দেয় যে সব ছোট মাঝারী কারখানা আছে, সেইগুলো বন্ধ হয়ে গেল, রুগ্ন হয়ে

গেল। অথচ এই কারখানাগুলো, এইগুলো ওদেরই কারখানা, কেন্দ্রীয় সরকারের কারখানা। সেইগুলোকে সিক করে দেওয়া হল। তারপর উনি বললেন—তুলনা করলেন মহারাষ্ট্রের সঙ্গে আমাদের। তাঁর কথা শুনে মনে হল, মহারাষ্ট্রের থেকে আমাদের অনেক সুযোগ সুবিধা বেশি হয়েছে। আমি বলছি, একবারও মাসুল সমীকরণ নীতির কথা বললেন না? কেন বললেন না? এতে তো ক্ষতি হচ্ছে। এবং শুধু মহারাষ্ট্র নয়, আরও অনেক জায়গায় তাদের লাভ হচ্ছে। তাদের লাভ হোক, তারাও ভারতবর্ষের অঙ্গ। কিন্তু মেটিরিয়াল অব ন্যাশনাল ইম্পট্যান্স যেটা আমরা বলছি, সেইগুলো কেন কন্ট্রোল দামে দেওয়া হবে না? আমাদের যা দরকার ১০/১২ টা আমাদের মেটিরিয়াল আছে যেগুলো বাইরে থেকে আসে, আমাদের কেন বেশি দামে সেইগুলো কিনতে হবে, ইনক্লুডিং উনি যেটা বলেছেন ইন্ডাস্ট্রিয়াল রমেটিরিয়াল? যদি এখান থেকে বিহার থেকে ইস্পাত তৈরি হয়, কয়লা এই সব একই দামে দু হাজার, তিন হাজার মাইল দূরে তারা যদি পায়, একবারও তো বললেন না? লজ্জা হচ্ছে বলতে নাকী? এটা তো পশ্চিমবাংলার স্বার্থে কথা বলছি, আর আমি তো প্রাদেশিকতার রোগে ঝুকি না, আমি বলছি যে হ্যাঁ, এটা না হলে ভারতবর্ষের অন্য জায়গায় কলকারখানা হত না, সত্যিই তো তখন মেটিরিয়াল ছিল না, ওদের দিতে হবে এখন থেকে। কিন্তু কত দিন ধরে চলবে, বছরের পর বছর চলবে? রাজীব গান্ধীও রাজী হয়েছিলেন, উনি বলেছিলেন, আমার তো মনে হয় না, এর কোনও দরকার আছে। কিন্তু কিছু তো হল না? এখন একটা আলোচনার সুযোগ এসেছে, আমি বলেছি এই বিষয়ে আলোচনা করুন না। অনেকে বলছেন এটা হওয়া ঠিক নয়, বেশ তো আলোচনা হোক। এবার আলোচনা হবে, আমরা আশা করছি, কারণ প্রধানমন্ত্রী কথা দিয়েছেন। কাজেই আমাদের এই যে দুর্দশাগুলো হয়েছে, সেইগুলো উনি কিছুই বললেন না। তারপর উনি এটাও বললেন না—একটা পরিসংখ্যান দিলেন যে মহারাষ্ট্র কী করে সেন্ট্রাল ইনভেস্টমেন্ট শতকরা তিন ভাগ থেকে শতকরা ১৮ ভাগ হল। আর আমাদের এখানে সেটা ১১ ভাগ ছিল, সেটা সাত ভাগে নেমে গেল। কী ব্যাপার? এটা যখন কংগ্রেস সরকার ওখানে ছিল তখন থেকে তো হচ্ছে, নামতে নামতে এই অবস্থার মধ্যে এসেছে। তাহলে আমাদের এখানে কি করে অগ্রগতি হবে? কী করে অর্থনীতি চাঙ্গা হবে, সেই সব কথা বললেন না। কারণটা কী, যে এখানে হচ্ছে না, একটা কারণ বললেন যে মুখ্যমন্ত্রী ১০/২০ বার বিদেশে গেছেন এবং সেখানে এন. আর. আই. দের কাছে গেছেন, কিন্তু কৈ কেউ তো আসছে না? এখানে তিন কোটি কি সাড়ে তিন কোটি কি একটা হিসাব দিলেন, আর ওখানে ১০০ কত কোটি এসেছে, মহারাষ্ট্রে? আমি অনেকবার বিদেশে গেছি, আর একবার যাচ্ছি কদিন পরে। কিন্তু আমি একবারও এন. আর. আই. দের নিমন্ত্রণে যাইনি। একবারও তো আমাকে ঐ কারণে ছাড়পত্র দেওয়া হয়নি, যে আমি ওখানে যাচ্ছি। আমি যা গিয়েছি, হয় বিশ্ববিদ্যালয়, তা নাহলে আমাদের কলকাতার ডাক্তার ওখানে সেটেল করেছেন, আমেরিকায়, তাদের সংস্থা আছে, তাঁরা আমাকে নিয়ে গেছেন, তাঁদের প্রতি বছর একটা করে সভা হয়, যখন আমি আমেরিকায় প্রথম গেলাম, তখনও এই কথাটা শুনি, আমার মনে পড়ল। আমি একমাত্র মুখ্যমন্ত্রী যাকে প্রণব মুখার্জি তিনি তখন অর্থমন্ত্রী ছিলেন দিল্লিতে, তাঁর দপ্তর থেকে লেখা হল আমার দপ্তরে, এটা মনে রাখবেন যে মুখ্যমন্ত্রীর এটা কাজ নয়, বিদেশে গিয়ে এন. আর. আই. দের সঙ্গে কথা বলা। কেউ কোনও দিন শুনেছেন, কোনও মুখ্যমন্ত্রীকে এই চিঠি লেখা হয়েছে? আমি ওটা তখন ওয়েস্ট-পেপার বাস্কেটে ফেলে দিয়েছিলাম।

কিন্তু তারপর আমি ফিরে এসে প্রণবকে জিজ্ঞেস করেছিলাম,—আপুনি এটা আমাকে লিখলেন কেন? আপনিই তো আমাকে বলেছিলেন যে, 'আপনি যখন যাচ্ছেন ঐ ডাক্তারদের নিমন্ত্রণে তখন আপনারা ঐ পেট্রো-কেমিক্যালের কথা বলছেন, ওটা খুব ভাল একটা প্রোজেক্ট, কিন্তু কেন্দ্রীয় সরকারের সঙ্গে আপনারা করতে চাইছেন, হবে না। আমাদের টাকা নেই। যদি বাইরের কেউ টাকা আনেন তাহলে ওটা হতে পারে। 'আপনিই তো আমাকে এই কথা বলেছিলেন। আমি আপনাকে বলেছিলাম, আমি তো কাউকে চিনি না আমেরিকায় কে ফিনান্সিয়ার আছে, কে ব্যাঙ্কার, কে কি করবে। আপনার যদি কিছু জানা থাকে বলে দিতে পারেন। তিনি দু' এক জনের নাম করেছিলেন। অবশ্য তাদের সঙ্গে আমার দেখা হয় নি। কিন্তু করেছিলেন। কাজেই এটা জেনে রাখুন, ওখানে ঐ ১০০, কি কত কে এসেছে, না এসেছে—যার কোনও প্রচেষ্টাই আমাকে করতে দেয় নি কেন্দ্রীয় সরকার। আর আমি এই কারণে কোনও দিনও বিদেশে যাই নি। আমি যখন গিয়েছিলাম তখন অবশ্যই কয়েকজন আমার কাছে এসেছিল, তারা কেউ আমেরিকান হতে পারে, কেউ ইন্ডিয়ান হতে পারে। কেউ এসে যদি আমার সঙ্গে কথা বলে, তাহলে আমাকেও কথা বলতে হয়। কথা বলার ওপর তো সেখানে ১৪৪ ধারা জারি করা হয় নি। তারপর এখানে ক্রেডিট ডিপোজিট রেশিওর কথা বলা হয়েছে, আমাদের এখানে উঠতে উঠতে শতকরা ৫৫ ভাগ হয়েছে ক্রেডিট ডিপোজিট রেশিও ব্যাঙ্কের আর মহারাষ্ট্রের কত? গত বছর ১১৩%, ১১৩ ভাগ। তা ওদের ইন্ডাস্ট্রি হবে না? আমাদের থেকে ভাল হবে। তারপরে উনি বলেছেন যে, এই যে এত টাকা ইনভেস্ট করল অনেক হিসাব দিয়েছেন—আমাদের তুলনায় অনেক বেশি তারা করেছে, ৮০০০ কোটি টাকা ইত্যাদি, এগুলো তো আপনারা করতে পারতেন। মহারাষ্ট্র সরকার যেমন করেছেন, তেমন করতে পারতেন, এতে তো কেন্দ্রের কোনও ব্যাপার নেই। উনি কি বুঝলেন এত পড়াশুনো করে, তা আমি বুঝতে পারলাম না। লাইসেন্স যদি না পাওয়া যায়, যদি সেই দুয়ার খোলা না যায়, তাহলে ১০০০ই বা কি করে হবে, আর ৯০০০'ই কি করে হবে? ওরা সেসব পেয়েছে বলেই, কেন্দ্রীয় সরকারের সমর্থনে লাইসেন্সের পর লাইসেন্স পেয়েছে বলে ওরা ঐ জিনিসগুলো করতে পেরেছে, পুঁজি নিয়োগ করতে পেরেছে। আর তা ছাড়া গত বছর লোকেশন পলিসি চেঞ্জ হয়ে গেল—আমাদের পশ্চিমবাংলায় যে সি. এম. ডি. এ. এলাকা আছে তার ৫০ কিলো মিটার দূরে কারখানা করতে পারবে, তার মধ্যে কেউ করতে পারবে না। এটা চলে নাকি? কেউ করবে? কোনও শিল্পপতি করবে না। তারপর এই সরকার আসার পর এটার বদল হয়েছে, এখন একটু সুবিধা হবে। এই কথাগুলো একটু জানা উচিত ছিল। তারপর উনি আর একটা কথা বলেছেন, এখানে শিল্পপতিদের না আসার আর একটা কারণ কি, এখানে নাকি শ্মশানের রাজত্ব, এখানে শ্রমিকরা আন্দোলন করতে পারে না। কারণ হিসাবে উনি বললেন, যে সমস্ত শিল্পপতিরা ইন্ডাস্ট্রি করতে চাইছেন সে-সমস্ত শিল্পপতিদের আপনারা সমর্থন করেছেন। কাজেই এখানে আমরা দেখছি শ্মশানের রাজত্ব চলছে, শ্রমিকরা মাথা তুলতে পারছে না। উনিই আবার বলছেন, 'এই দেখুন বাটাতে কি হচ্ছে।' বাঃ বাঃ, চমৎকার সব [illegible]। এই কন্ট্রাডিকশন করলে হবে না। শ্রমিকরা আন্দোলন করছে এবং ওরা জানে আমাদের থেকে বড় বন্ধু ওদের কোনও দিন ছিল না। এটা ওরা জানে এই ১৩ বছর ধরে তো ওরা দেখছে ন্যায্য-দাবি দাওয়া নিয়ে যখনই কোনও আন্দোলন হয়, লড়াই হয় তখন শ্রমিকদের পাশে আমরা থাকি। সাধারণ মানুষ আমাদের নির্বাচিত করেছেন এবং

আমরা সেই হিসাবে অন্যায্য কিছু হলে তাদের বলি, আমাদের লেবার ডিপার্টমেন্ট আছে সেই হিসাবে অন্যায্য কিছু হলে তাদের বলি, আমাদের লেবার ডিপার্টমেন্ট আছে, তাঁরাও দেবেন। আর উনি ঐসব আবিষ্কার করে 'বাটা' নিয়ে ভীষণ চিন্তিত হয়ে পড়েছেন। হ্যাঁ, আমরা ওটা নিয়ে চিন্তিত, কারণ অনেক মানুষ ওখানে কাজ করেন। উনি কি বললেন, 'ডেপুটি লেবার সেক্রেটারি, না কে একজন এইসব নিয়ে আলোচনা করছেন।' তা উনি হয়ত জানেন না, শ্রী লাম্বা—বোধ হয় আজকালের মধ্যে বিদেশে গিয়েছেন—ইতালি যাচ্ছেন এবং যাবার আগেই আমার সঙ্গে দেখা করে গেছেন, চিঠিপত্র দিয়ে গেছেন। এই সমস্যায় ওঁদের দিকটা উনি বলে গেছেন। আর শ্রমিকদের দিকটা সি. আই. টি. ইউ থেকে দেখা হচ্ছে। সেখানে একটা জয়েন্ট ইউনিয়ন আছে—কংগ্রেস, এ. আই. টি. ইউ. সি, সবাই সেখানে আছে।

[7-30 — 7-40 P.M.]

সকলে মিলে আলোচনা করেছেন। এখন, সেটা যখন আলোচনার সময় হবে আমরা দেখব যে, আমরা তাদের সাহায্য করে ভুল করেছি, কি ঠিক করেছি। মাননীয় সৌগত বাবু আমাকে কী বলতে চাইছেন? এদিকে তো শ্মশান করে দিলেন। বাটার শ্রমিকদের নিয়ে আন্দোলন করেছেন, আমি বলতে পারিনা, যে সেই আন্দোলন করা উচিত কি উচিত নয়। উনি মালিকদের কথা জানবেন কি করে? লাম্বাকে আমি ভাল করে চিনি, ওঁদের কথা আছে, শ্রমিকদের কথাও আছে। লেবার ডিপার্টমেন্টের মিটিংয়ে আপনাদের লোকও তো ইউনিয়নের মধ্যে আছে, বলুন না, শ্রমিকরা যদি ভুল করেন তাঁদের আমরা বলব যে এটা করবেন না, ওটা করুন, লাম্বাকেও বলব। এটা কী কারণে হতে পারে? এত যে শিল্পপতি আমাদের কাছে এলেন, আমরা পেট্রো-কেমিক্যাল নিয়ে বলেছি, অন্য জায়গায় আসবেন। টাটা টি খড়গপুরে একটা টি গার্ডেন করবার জন্য বলেছেন তার জন্য ৫০ কোটি টাকা ইনভেস্ট করবেন, আমাকে চিঠি দিয়েছেন, ২/৩ জন ইতিমধ্যে এসেছেন, উনি নাম করলেন, আপনাদের কাছে পাঠিয়ে দিন, আমরা পাঠাব, আরও কিছু আলোচনা হলে ভাল হবে, ক্ষতি হবে না। একটা আবহাওয়া সৃষ্টি হয়েছে, আমরা সেই সুযোগটা পূর্ণ মাত্রায় নেব, নষ্ট করব না। আর একটা কথা উনি বলেছেন, ইনফ্রাস্ট্রাকচারের কথা। না বলে আসেনি, এটা ঠিক নয়, কারণ ইনফ্রাস্ট্রাকচার সমস্ত দিক থেকে ১২/১৩টি জায়গায় করবার চেষ্টা করেছি। যেমন, আমাদের জলপাইগুড়িতে ইতিমধ্যে বাটা যেতে চাইছেন, জমি আইডেনটিফায়েড হয়েছে, হিন্দুস্থান ওঁদের বলা হয়েছিল চামড়া থেকে জুতোর কারখানা করবার অসুবিধার কথা। ওঁরা বলেছিলেন আমরা নতুন করে আলাদা অ্যাপ্লিকেশন করব রাবারের জুতার জন্য, কারণ ওর একটা এক্সপোর্ট মার্কেট থাকবে—এই রকম হচ্ছে। সেখানে একটা অঞ্চলে ইলেকট্রনিক আছে। তারপর ইন্ডিয়ান ফাইন ব্র্যাঙ্কের কথা বলেছেন, বলেছেন তার মালিক কেন ওয়াশিং মেশিন তৈরি করে চলে গেল। মাননীয় সৌগত বাবু বলেছেন যে, উনি এখানে সুযোগ সুবিধা পাবেন না বলে চলে গেলেন। কেউ কেউ বলেছেন যে আমাদের থ্রেট্‌ন করতে পারে। শুধু এই সরকার নয়, আগের কেন্দ্রীয় সরকারও সাহায্য করেছিলেন। কাজেই এইসব কথা বলে লাভটা কি? আমি বলব, শিল্পপতিরা কি শুধু পশ্চিমবঙ্গেই করবেন, অন্য জায়গায় তাঁরা করুন না, বিদেশে করুন, আমরা কনফাইন করে পশ্চিমবঙ্গে রাখব। যাঁরা টাকা পাবেন, লাইসেন্স পাবেন তাঁরা করবেন। উদাহরণ দিয়ে কি বলতেন আমি জানিনা। আমি এটা বলছি, ইন্ডাস্ট্রিয়াল অ্যালকোহলের

কথা, এর জন্য মাননীয় ইন্দিরা গান্ধীর কাছে যেতে হয়েছিল, এই তো আমাদের ঐক্য। এই জিনিসটা হচ্ছে। মেটেরিয়ালস অফ ন্যাশনাল ইম্পর্ট্যান্স জিনিসগুলোর কন্ট্রোল দরে দাম হওয়া দরকার, মোলাসেস বোর্ড এটাকে কন্ট্রোল করে, তাদের কথা কেউ শোনেনা। এই ব্যাপারে আমি একবার উদ্বিগ্ন হয়ে ইন্দিরা গান্ধী মহাশয়ার কাছে ছুটে গিয়েছিলাম, তিনি ফোন করেছিলেন, ইউ. পি.'র জন্য ১০০ পারসেন্ট অ্যালোটেড ছিল, পাঠিয়েছিল, বিহার দিলনা। মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী মাননীয় আনতুলে ওপেনলি বিবৃতি দিয়েছিলেন যে পশ্চিমবঙ্গ যেহেতু কেন্দ্রের বিরুদ্ধে সেজন্য পশ্চিমবঙ্গকে দেবনা। কি সুন্দর একাত্ববোধ ভারতবর্ষে। এখানে বলা হয়েছে যে, একটি রাস্তার জন্য নাকি অসুবিধা হচ্ছে। উনি অর্ধেক শুনেছেন। ওখানে রাস্তাটি চওড়া করে করতে হবে লরির জন্য। এর জন্য আগের স্কীম ছিল, আমরা বলাতেই তো ওখানে করেন। ইন্ডিয়ান ফাইন ব্ল্যাঙ্কের যে স্কীম ছিল সুগার বিট থেকে, সেটা এখনও সফল হয়নি। এখন এক নতুন টেকনিক আনা হয়েছে জাপান থেকে। সেটা জাপান থেকে আমাদের সরকারের কাছে এসেছে এবং আমাদের দেখিয়ে গেছেন তাঁরা। কাজেই রাস্তার জন্য হচ্ছে না, সেটা একেবারে ঠিক নয়। ওখানে মোলাসেস থেকে অ্যালকোহল তৈরি করছেন এবং সেই অ্যালকোহল উৎপানের পরিমাণও বেড়েছে। সেই টেকনিকও ওঁরা এনেছেন। এই কথাগুলি না বললে ঠিক ব্যালেন্সভাবে বলা হল না। তবে কতগুলো ঠিক কথাই উনি বলেছেন। উনি কতগুলো সত্যি কথা বলেছেন সেলস ট্যাক্সের ব্যাপারে—টি. ভির. উপর। কথাটা আমি আগেই শুনেছি অর্থমন্ত্রীর কাছ থেকে। এটা ঠিকই, টি. ভি. আসছে তার উপর ১৫ ভাগ সেলস্ ট্যাক্স হবে। আরও দু-একটি রাজ্যে করেছিলেন এটা। কিন্তু সুপ্রিম কোর্ট সেটা স্ট্রাইক ডাউন করেছেন, বলেছেন এইরকম ব্যতিক্রম চলবে না। এই ব্যপারে একটা কেস হয়েছিল, ফলে খানিকটা রিল্যাক্সেশন দিতে হয়েছে জাজমেন্ট ছিল বলে। তারপর এটা ঠিক করেছিলাম, শতকরা ৮ ভাগ ট্যাক্স করব এবং এখানে ৪ ভাগ ফিরিয়ে দেব। ওরা আদায় করবেন ৮ ভাগ, ৪ ভাগ ফিরিয়ে দেবেন। তাতেও বলেছেন যে, অসুবিধা হবে। আমরাও বিচার করে দেখেছি, তাতে কিছুটা অসুবিধা হবে। তবে আমরা চাইছি, শিল্পটা বাঁচুক।

তারপর কথা হয়েছে সিক কারখানা-মেটাল বক্স সম্বন্ধে। মেটাল বক্সের কথা বারবার বলেন। মেটাল বক্সকে বামাল লরি নিতে চেয়েছিলেন ভারতবর্ষব্যাপী যার ৪টি কারখানা আছে। এখন কেন্দ্রীয় সরকারের ঐ বামাল লরি আর ঐ কারখানা নিতে চাইছেন না। তাই নতুন করে আলোচনা হচ্ছে মেটাল বক্স নিয়ে। মেটাল বক্স নিয়ে আমাদের কোনও ব্যাপার নেই। যা কিছু আলোচনা হয়েছে সেটা বি. আই. এফ. আর. এর সঙ্গে মীমাংসা হয়নি। আমার কাছে এর কাগজপত্র, মিনিটস্ যা এসেছে তার থেকে—সুব্রতবাবু একবার বলেও ছিলেন সেগুলো চিফ সেক্রেটারির কাছে আছে, কি কারণে হচ্ছে না সেটা তিনি মিনিটস, কাগজ পত্র দেখে যেতে পারেন। দেখবেন, আমাদের কোনও কনসেশন দিচ্ছে না। সেটা দেখে কি কারণে চলছে না সেটা উনিই বলুন।

তারপর এখানে জুট সম্বন্ধে বলা হয়েছে। জুটের একটি কমিটি হয়েছে। কেন্দ্রে নতুন যিনি মন্ত্রী হয়েছেন তিনি সেটা করেছেন। তার রিপোর্ট কয়েক দিনের মধ্যে সম্পূর্ণ হয়ে যাবে। সেটা হয়ে গেলে সেই অনুযায়ী আমরা কাজ করব। হঠাৎ সুব্রতবাবু বললেন-৫০ কোটি টাকা খরচ করে জুটের জন্য কিছু করছেন না কেন? ১২০ কোটি টাকা তো দেওয়াই আছে।

কংগ্রেস সরকারই তো ২৫০ কোটি টাকা বরাদ্দ করেছিলেন—কিছু পাট চাষের জন্য, আর কিছু মডার্নাইজেশনের জন্য। কিন্তু কেউ টাকা নিচ্ছিলেন না। মাত্র ১৩ কোটি টাকা নিয়েছিলেন। এখন হিসেব পাচ্ছি, ৬০ কোটি টাকা নিতে চাইছেন মডার্নাইজেশনের জন্য। তারপর ওয়ার্কাররা সারপ্লাস হবেন কিনা সেটা দেখা হচ্ছে। মুশকিল হচ্ছে, এতগুলো চটকল এবং তার মালিক এতগুলো যে, প্রত্যেকের সঙ্গে আলাদা-আলাদাভাবে কথা বলা কঠিন। যদিও আই. জে. এম. এ বলেন যে, ওয়ার্কারদের সঙ্গে চুক্তি আছে এবং প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দেন মেম্বার যারা, কিন্তু আমাদের বাইরে রয়েছেন তারা। যখন তখন লক আউট করে দেন এবং তরপর দু'মাস পরে খোলেন এবং অর্ধেক মাইনেতে ওয়ার্কারদের কাজ করতে হবে বলেন।

[7-40 — 7-50 P.M.]

আমরা আর কতদিন অপেক্ষা করব — হাউ লঙ উইল ইট মি লাস্ট? এই কম্পিটিশনে আমরা তো পারব না? সেজন্য আমরা সবাই মিলে বলেছিলাম, ওরা ছিলেন, আমরা ছিলম—এটাকে জাতীয়করণ করা হোক এই সরকারকে বলেছি। তবে ডিল করা যায়নি। একজন এদিক দিয়ে বেরিয়ে যাচ্ছে, আর একজন ওদিক দিয়ে বেরিয়ে যাচ্ছে, বোঝা কঠিন। একটা কমিটি রয়েছে, ওরা বলবেন কি কি করতে হবে—বাধ্যতামুলক ভাবে আমরা কি কি করতে পারি দেখি। টেক্সটাইলে একটা ব্যবস্থা হচ্ছে শ্রমিকদের সঙ্গে বসে সেটা করতে বলে, কারণ সিক হয়ে গিয়েছে। অনেক গুলি টেক্সটাইলে আলোচনা হয়েছে তবে ইউনিয়নগুলি সঙ্গে আমরা ভালভাবে কথা বলতে পারিনি—আমরা চেষ্টা করছি। সিক ইডাস্ট্রি বলে রুগ্ন শিল্প বলে আমরা চেষ্টা করি, আমরা নানাভাবে চেষ্টা করি, অন্য রাজ্যে কি করে জানিনা? আমরা লোক খুঁজে বার করি, শিল্পপতিদের বার করি। বর্ধমানের নিউ সেন্ট্রাল জুট মিলের শ্রমিকরা সেখানে এগিয়ে এসেছেন, অনেক ত্যাগ স্বীকার করেছেন। আমরা যৌথভাবে দশ হাজার টাকা কথাবার্তা ফাইনালাইজেশন করেছি। এই রকম ছোট ছোটদের নিয়ে কো-অপারেটিভ সেখানে হচ্ছে। এইভাবে নানাভাবে আমরা কতটা পারি, সেখানে কত সম্ভাবনা আছে, সেখানে আমরা চেষ্টা করছি। আমি হয়ত একটু বেশি বলে ফেললাম, না বলে উপায় নেই। উনি বললেন, আমরা সহযোগিতা করব। আমরা চাই সেটা করুন, এটা হোক, আরও শিল্পপতিরা আসুন। আপনারা এটা যদি আগে বলতেন, যখন দিল্লিতে গিয়েছিলাম, ওয়াক আউট না করে আরও কিছু বলতেন যদি তাহলে সুরাহা হতে পারত। বক্রেশ্বরে নতুন করে কাজ হচ্ছে। ঋণটা পাব কিনা তা নিয়ে এখন আলোচনা হচ্ছে। পজিটিভ হচ্ছে কমিটি হচ্ছে, আমরা হিসাব করে দেখছি। এটা বলার পর অবশ্য আমরা আর একটা জিনিস বলেছি যে, অনেকগুলো যা যা হচ্ছে, অবস্থাটার একটা ভাল দিক আছে। শিল্পোন্নয়নের জন্য, পুঁজি নিয়োগ করার জন্য প্রাইভেট সেক্টর এর অনেকেই এগিয়ে আসছেন। এটা আগে হয়নি। এটাই পরিবর্তন নতুন সরকার আসার পর এটা হচ্ছে। আগে দিল্লিতে গিয়ে ওদের বলা হয়েছে যে পশ্চিমবাংলায় আপনারা বিনিয়োগ করবেন না, অন্য রাজ্যে যান, লাইসেন্স দেওয়া হবে। এখন এই ১৩ বছরের মধ্যে আমাদের কাছে নতুন। এটা আগে দেখিনি। কেন্দ্রীয় সরকারের নীতির জন্যই এটা হচ্ছে। পূর্বতন কেন্দ্রীয় কংগ্রেস সরকারের সময়ে শুধু আমাদের আমলে নয়, এখানে যখন কংগ্রেস ক্ষমতায় ছিলেন তখন থেকেই পশ্চিমবাংলার ক্ষেত্রে এটা হয়েছে, বলা হয়েছে যে ওখানে ট্রেড ইউনিয়ন করে, লালঝান্ডা করে, ওখানে হবে না। কত শিল্পপতিদের এই

কথা বলা হয়েছে, তাদের অনেকে আমার কাছে পর্যন্ত বলেছেন, তবে তাদের নাম করব না। কারণ তাহলে যেটুকু আছে সেটুকুও যাবে। তবে এখন পরিবর্তন হয়েছে। ধরুন ৪৫০ কোটি টাকার কথা, প্রিন্টিং প্রেস শালবনীতে করার কথা ছিল। রাজীব গান্ধীর সময়ে এটা ঘোষণা করা হয়েছিল যে এটা হবে। কিন্তু কিছুই তো হল না? এক হাজার পাঁচশো কোটির মতো অনেক কিছুই পড়ে থাকল। এখন এই সরকার হবার পর গত মাসে ওরা দিল্লি থেকে এসেছিলেন, সব মাপজোপ করে দ্রুত গতিতে এগোচ্ছে। আমরা বুঝলাম সেখানে ৪৫০ কোটি টাকা খরচ হবে। সেই রকম ইণ্ডিয়ান টেলিফোন থেকে কি হবে আমরা দেখব। এই ব্যাপারে আমাদের কাছে কোনওদিনই তো কোনও অফারই ছিল না।

কোনওদিন কেউ তো এইসব কথা বলেন নি এখন তা বলছেন। ইণ্ডিয়ান টেলিফোনস থেকে সল্ট লেকে জায়গা চাইছে। তারা একটা বিল্ডিং করবে, অল্প অল্প করে আরম্ভ করবে, মোট ৩০০-৪০০ কোটি টাকা অবধি যাবে। ইণ্ডিয়ান টেলিফোনস্ কিছু নতুন ম্যানুফ্যাকচার করবে, বিভিন্ন রকম জিনিস যেগুলো দরকার সেগুলো তৈরি করবে। এই নিয়ে আমাদের সঙ্গে আলোচনা চলছে। নূতন মন্ত্রিসভা হবার পরে ওয়েবেল আই টি আইয়ের সঙ্গে যৌথভাবে হওয়ার কথা। তারপরে জাহাজ মেরামতি এবং নির্মাণের ব্যাপারে আমি প্রশ্নোত্তর পর্বে বলেছিলাম যে—জাহাজ মেরামত এবং নির্মাণ এই কাজটা খিদিরপুর ডকেই করা হোক—তবে এটা ওয়েস্ট সেক্টর কোম্পানি করবে, না কি কোনও প্রাইভেট কোম্পানি করবে, না স্কিনডিয়া লিমিটেড করবে এটা নিয়ে আলোচনা চলছে। আমি প্রশ্নোত্তর পর্বে একথা বলেছিলাম। তবে এটা একটা বিরাট ব্যাপার, যদি করা যায় তাহলে বিরাট কিছু হবে। কারণ আমি শুনেছি যে ডেভেলপড্ দেশগুলিতে শ্রমিকদের বেশি মাহিনাপত্র এবং খরচ বেশি হওয়ার জন্য সেখানে আন ইকোনমিক হয়ে যাচ্ছে। চাহিদার তুলনায় মাঝারি এবং ছোট এই ধরনের জাহাজ তৈরি করা আনইকোনমিক হয়ে যাচ্ছে। আমি তো জানি কোনও একটা জার্মান কোম্পানি আমার সঙ্গে কথা বলে গেছেন এবং বলে গেছেন যে তারা একটা সুবিধামতো জায়গা পেলেই এইগুলো করতে চান। আমরা তো সরকারে বহুদিন আছি, আগে তো এইরকম কোনও শিল্পগোষ্ঠী এখানে শিল্প গড়তে এগিয়ে আসেনি। এই সরকারের আমলেই এই জিনিস ঘটছে। আমি হলদিয়ার জাহাজ নির্মাণের কথা ছেড়েই দিলাম, শুধু মেরামতির ব্যাপারে রাজীব গান্ধীকে বলেছিলাম যে, মোরারজি দেশাইয়ের চিঠি আছে তাসত্ত্বেও কিছু হচ্ছে না কেন। তখন তিনি বলেছিলেন যে এখন টাকা-পয়সা নেই, কাজেই কিছু করা যাবে না। তিনি আরও বলেছিলেন যে, প্রাইভেট যদি জোগাড় করতে পারেন তো আপনি করুন। আমি প্রাইভেট কোথা থেকে জোগাড় করব? ফলেই কিছুই হল না। কিন্তু এখন একটা নতুন দিক খুলেছে। সেইরকম হিন্দুস্থান লিভার খুব বড় কোম্পানি ইতিমধ্যেই হলদিয়াতে ৩-টে কারখানা খুলেছে। আগের আমলে করেছে এবং এই আমলেও ৩-টে করেছে। আর যেটা বলছি ওয়েবেল রুর‍্যাল ইলেক্ট্রনিকস তার একটা ব্যবস্থা আমরা করেছি। কেন্দ্রীয় সরকার, ওয়েবেল আর খাদি অ্যান্ড ভিলেজ ইন্ডাস্ট্রি বোর্ড এইসব মিলে একটা উত্তরবঙ্গে করবার চেষ্টা করছে। তারপরে আমাদের এখানে অ্যান্ড্রুইউল কোম্পানি জয়েন্ট সেক্টরে করবে বলেছে, এটাতে খুবই ভালো হয়েছে। নতুন অর্ডার পেয়েছে ডিজিটল মাইক্রোওয়েভ কমিউনিকেশন ইকুইপমেন্ট সাপ্লাইয়ের জন্য। তারপরে মনে হচ্ছে আই সি আই তারা উঠে গেলেও আবার হাজির হয়েছে। আমি রিষড়াতে ওই কারখানাটিতে গিয়েছিলাম। তারা আরও ২-টি কারখানাতে

খুব বেশি ইনভেস্টমেন্ট করতে পারছে না। আসলে খুব সফিসটিকেটেড কারখানা করেছে। সেইরকম রোশী মোদী অর্থাৎ স্টিল তাদেরকে বলা হয়েছে যে, ব্লাস্ট ফারনেস তৈরি করবেন। এতে প্রায় ৫০ কোটি টাকা খরচ হবে। আমি ওদের বলেছিলাম যে আপনারা খড়গপুরে করুন, সেখানে অনেক জায়গা আছে এবং তারা আমাকে চিঠিও দিয়েছেন। তবে আমি জানিয়ে দিয়েছি যে, পিগ আয়রন আমরা পাচ্ছি না। গত বছরের শেষের দিকে অর্থাৎ আগের সরকারের আমলের শেষের দিকের থেকেই পিগ আয়রন কম পড়ে গেছে। এরফলে শিল্প মার খাচ্ছে, এবং এখনও বাড়াতে পারিনি। শিল্পের ক্ষেত্রে এই র-মেটেরিয়াল খুবই দরকার। তারপরে বাঁকুড়া ফার্টিলাইজার ১০ কোটি দেবে বলে কমিশন্ড হয়ে গেছে। মালদহতে মিনি স্টিল বাতিল হয়ে গেছিল। তবে শুনেছি ৮টা মিনি স্টিল নাকি ভারতবর্ষে হবার কথা, তারমধ্যে একটা মালদহের জন্য রাখা হয়েছে। তারপরে বিড়লা টেকনোলজি সার্ভিস ৫০০ কোটি টাকার হবার কথা, যদি এটা অনুমোদন পায়। জেলায় জেলায় নাকি ফুড প্রসেসিংয়ের ব্যবস্থা হবে। এর একটা বিরাট সম্ভাবনা রয়েছে। এরজন্য একটা ওয়ার্কশপ হয়েছে, সেখানে আমি গিয়েছি এবং একটা কমিটিও করেছি। তারা একটা সফলতা অর্জন করেছে। তাদের অফিসারদের নিয়ে একটা কমিটি করেছি। সেই কমিটির রিপোর্টও আমাদের দিয়েছে। আমরা বিচার করে দেখছি যে কোথায় কত জায়গায় ফুড প্রসেসিং করতে পারা যাবে। সেইরকমভাবে আমরা লেদার কমপ্লেক্স করার কথা ভাবছি। আমাদের সবচেয়ে ভালো লেদার আছে, কিন্তু সব মাদ্রাজে চলে যাচ্ছে। অথচ এর সম্ভাবনাও খুব বেশি। এখানেও সম্ভাবনা আছে এবং উত্তরবঙ্গেও সম্ভাবনা আছে। তারপরে হোসিয়ারি শিল্পের সঙ্গে জড়িত মানুষেরা আমার কাছে এসেছিলেন। তারা খুবই অল্পবিত্ত মানুষ তারাও একটা জায়গা চান। একসঙ্গে হোসিয়ারি শিল্প গড়ে তুলতে চান। আমি বাই-পাশের ওইদিকটা দেখিয়েছি, ওরাও দেখেছেন এবং আশা করি ওরা নেবেন। সেইরকম উলুবেড়িয়াতে ৬০ একর জমি ব্যাঙ্ক ড্রাগকে দেওয়ার সিদ্ধান্ত নিয়েছি। ওরা নেবেনও বলেছেন। তবে এটা ঠিকই যে, আমাদের হাতে রাজ্যের হাতে বা সরকারের হাতে যে শিল্পগুলি আছে তার কতগুলো লোকসানে চলছে এবং এটা ভালো কথা নয়। আমাদের এটা দেখতে হবে কেন এই জিনিস হচ্ছে। যদিও মার্কেটের কিছুটা অভাব আছে, সেটা আলাদা কথা কিন্তু এগুলো তো আর সেই ঘটনা নয়। এইগুলোকে আলাদা আলাদা করে দেখতে হবে। এর একটা নিশ্চয় কারণ আছে। সেখানে কোথাও ম্যানেজমেন্টের, কোথাও শ্রমিক অসন্তোষ ইত্যাদি এই সমস্ত দেখতে হবে এবং টাকা-পয়সার অভাব হচ্ছে কিনা এটা বিচার করতে হবে।

[7-50 — 8-00 P.M.]

কিন্তু যেটা বলা হল না সেটা হচ্ছে ওয়েবেল টেলি কমিউনিকেশন ইণ্ডাস্ট্রি লিঃ-এ এখন প্রফিট হচ্ছে। ওয়েবেল ইলেকট্রনিক্স কমিউনিকেশন সিস্টেমে এখন প্রফিট হচ্ছে। ওয়েবেল টেলি মেট্রিক লিঃ, ওয়েবেল মেডিয়োট্রনিক লিঃ এটায় আমাদের শতকরা ১০০ ভাগ প্রফিট হচ্ছে। ওয়েবেল কার্বন তাতেও আমাদের ২৬ পারসেন্ট আছে, সেখানেও কার্বন অ্যাণ্ড মেটাল ফিল্ম রেজিস্টারস লিঃ-এ প্রফিট হচ্ছে। সেই রকম আমাদের স্টানডার্ড ডিজাইন ফ্যাক্টরিতেও হচ্ছে ওরা একটা বিল্ডিং করেছে সল্টলেকে—কয়েক তলা বিল্ডিং সেখানে কাজ ইতিমধ্যে শুরু হয়ে গেছে। অনেকেই নিয়েছেন। নতুন কমপ্লেক্স যেটা আমরা নিয়েছিলাম এটা কংগ্রেস

সরকার থেকে বলেছিল ঐ নূতন ১০০ একর জমি—তাদের জন্য রাখা হয়েছিল— বিনামূল্যে নেবার জন্য। তাই সেখানে আমরা শুরু করেছি, কিন্তু এখন আর জায়গা নেই। দ্বিতীয়ত যদি কোনও জায়গা পাই তাহলে সেখানে করতে হবে, কিন্তু সব জায়গা অ্যালোটেড। আর ঠিক সেই সময় ওয়েব ফিল্ডে প্রফিট হচ্ছে। তার পরে টেলি লিজ, নিক্কোর প্রফিট হচ্ছে, এন. এস আই. কে ক্যাশ প্রফিট হচ্ছে। তার পরে টি কর্পোরেশন সম্বন্ধে বলা হল, সেখানে—এটা ঠিকই—অনেকদিন লস দিয়ে চলেছে, চা কিন্তু অন্য জায়গায় লাভ হচ্ছে। এটা ঠিকই আমরা অনেক অদল-বদল করেছি বছর দেড়েক আগে। তবে এই যে বলা হচ্ছে ডিপ্লোরেবল এটা একেবারেই নয় ; এক কোটি পনের লক্ষ টাকা লস হচ্ছে, বর্তমানে এটা নেমে ৫ লক্ষ লসে এসেছে, সেটা এবারে মেকআপ হয়ে যাবে, কারণ সেখানে একটা হিল ফ্যাক্টরীতে—ছোট একটা ফ্যাক্টরী—আমরা মেশিন বসাচ্ছি, বর্তমানে মেশিন নেই। ইসলামপুরের থেকে একটা দাবি এসেছে, এটা আমি জানতাম না—চোপড়া থেকেও একটা দাবি এসেছে, ওখানকার চা বাগান ছোট ছোট কিন্তু এসব করা যায়, তাই আগে দেখতে হবে কি জমি কার জমি, সেটা যদি কনভার্ট না করা যায়, যদি ধানী জমি ইত্যাদি নিয়ে নেওয়া হয় তাহলে তো সুবিধা হবে না। তবে আমাদের রিপোর্ট হচ্ছে সেটা আমরা এখনও খতিয়ে দেখছি সেখানে যদি হয় আমাদের এক্সপার্টকে পাঠিয়েছিলাম টি কর্পোরেশনে তারা ফিরে এসে বলেছেন যে ওখানে যা সয়েল এটা হতে পারে। যদি হয় তাহলে অনেক লোক ওখানে এমপ্লয়মেন্ট পাবে। সেইজন্য এটার দিকে আমরা একটু নজর দিচ্ছি দেখা যাক কি হয়। আর একটা জিনিস আছে, এটার মধ্যে আমি যাচ্ছি না, একজন জিজ্ঞাসা করছিল ৩,০০০ টাকা এটা কি ভাবে কার ভাগ্যে কি হবে? তা সেটার ব্যাপারে আমি বলছি ওদের যা নিয়ম আছে—কেন্দ্রীয় সরকারের ৩.২.১. এই হারে ভেট ইকুইটি হয়, আমাদের এখানে আসে ২৬ পারসেন্ট, ২৫ পারসেন্ট বাকি আমাদের ফিনান্সিয়াল ইন্সটিটিউশনে এবং আরও পরে পার্টিসিপেট করে তাদের থেকে আমাদের তুলতে হবে। আরও অনেক ফরেন এক্সচেঞ্জ সমস্ত ব্যবস্থা হয়ে যাবে, আর আমরা করার সঙ্গে সঙ্গে এক্সপোর্টও করব। তার মধ্যে আছে ইনবিন্টা, যেটা আগে ছিল না, এটা এখন হয়েছে। আমার তো মনে হয় এটা ভালই হবে। আমাদের দু-একজন বাইরে গিয়ে ঘুরে ফিরে এসেছেন তারা বলেছেন যে মার্কেট পাওয়া যাবে, অসুবিধে হবার কথা নয়। আমি শেষে যে কথাটা বলতে চাই এখনও যে বি.আই.এফ.আর. আছে তাতে কিছু ভাল কাজ করেন, কিছু করেন না। তবে আমরা করছি কিন্তু অনেক আগে আমরা একটা সুপারিশ করেছিলাম এই রকম কিছু করা যায় কিনা, প্রাইভেট সেক্টর মানে তো কিছু নেই, '৯০ থেকে '৯৫ শতাংশ এইসব তো ফিনান্সিয়াল ইন্সটিটিউশন থেকে আসে, ব্যাঙ্ক থেকে আসে। আমি বলেছিলাম সিক হবার আগে কোনও মনিটর করা যায় না, বন্ধের ব্যাপারে ইন্টারফেয়ার বাই ব্যাঙ্ক অব এনিবডি করা যায় না, কিন্তু সিক হবার আগে কোনও রকমভাবে কিছু খবর পাওয়া যায়না তাহলে তো বাঁচানো যেত। তবে প্রিভিয়াস সরকারকে রিজার্ভ ব্যাঙ্ক কি বলেছিল তখন ওরা মনে করেছিল যে হয়ত কিছু করা যেতে পারে, কিন্তু কিছু হয়নি। এখনও এদেরকে অর্থাৎ নূতন সরকারকে বলছি এরকম একটা কিছু ব্যবস্থা করুন কারণ বি. আই. এফ. আর. মানে হচ্ছে পোর্ট মর্টেন। তার পরে তাদের কি স্কীম আছে, নিয়ম হবে, অনেক সময় লাগে, তবে মন্দের ভাল এটা করেছেন কিছু সুবিধা হচ্ছে এ ব্যাপারে সন্দেহ নেই। এই কথাগুলি আমার আপনাদের কাছে বলার ছিল, আর তো বিশেষ কিছু জানি না।

আম্বানির ব্যাপারে আমি তো বলে দিয়েছি তাদের ব্যবসা-বাণিজ্য আছে—এই পণ্যের ব্যবসা-বাণিজ্য করছে—এর শেয়ার হোল্ডারস আছে ৩০ লক্ষ, এখন শতকরা ১৪ ভাগ, আমার এসব দরকার নেই। আমার দরকার হচ্ছে সে যদি কোনও ক্রাইম করে থাকে তাহলে সে জেলে যাবে। কোনও ইণ্ডাস্ট্রিয়ালিস্ট যদি কোনও অপরাধ করে থাকে, প্রমাণিত হয় তাহলে তো তার জন্য কোর্ট আছে, আদালত আছে; সরকার আছে। যদি অপরাধ প্রমাণিত হয় তাহলে তাকে জেলে যেতে হবে। কিন্তু ইণ্ডাস্ট্রিতো উঠে যাচ্ছে না। কাজেই আমাদের প্রকল্প যাতে রূপায়িত হয় তার জন্যইতো এনেছি তাদের। এটাতে কী ক্ষতি আছে? কেউ আবার বললেন কোনও একজন ইণ্ডাস্ট্রিয়ালিস্ট তাঁর সঙ্গে আমার খাওয়া-দাওয়া হয়েছে। তাঁর নাম দেখছি তিনি আবার মাড়োয়ারী, কে এই ভদ্রলোক আমি চিনিনা। কোনওদিন খাওয়া-দাওয়াও হয়নি। আপনারা যা বললেন, আমি জিজ্ঞেস করব ভালো রাঁধতে-টাঁধতে পারেন কিনা? হ্যাঁ, ভালোই ওরা মাঝে মাঝে ভেজিটেবিল ডিসেস ভালোই করেন, খারাপ লাগে না। আমরা তো মাছ, মাংস খাই। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 24**

**Mr. Speaker :** There is one cut motion on this Demand. I now put the cut motion to vote.

The motion moved by Shri Sultan Ahmed that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The Motion of Dr. Ashim Kumar Dasgupta that a sum of Rs. 11,62,54,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "2058-Stationery and Printing", (This is inclusive of a total sum of Rs. 2,90,64,000 already voted on account in March, 1990), was then put and agreed to.

**Demand No. 53**

**Mr. Speaker :** There is one cut motion on this Demand. I now put the cut motion to vote.

The motion moved Shri Sultan Ahmed that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The Motion of Dr. Ashim Kumar Dasgupta that a sum of Rs. 12,89,47,000 be granted for expenditure under Demand No. 53, Major Head : "2407-Plantations, 4407-Capital Outlay on Plantations and 6407-Loans for Plantations".

(This is inclusive of a total sum of Rs. 3,22,37,000 already voted on account in March, 1990), was then put and agreed to.

**Demand No. 75**

**Mr. Speaker :** There are four cut motion on this Demand. I now put the cut motions to vote.

The motion moved Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced to Rs. 1/-, was then put and lost.

The motions moved Shri Sultan Ahmed and Shri Apurbalal Majumder that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The Motion of Dr. Ashim Kumar Dasgupta that a sum of Rs. 23,99,55,000 be granted for expenditure under Demand No. 75, Major Head : "2852-Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 5,99,89,000 already voted on account in March, 1990), was then put and agreed to.

## Demand No. 76

**Mr. Speaker :** There is no cut motion on this Demand.

The motion of Dr. Ashim Kumar Dasgupta that a sum of Rs. 1,32,11,000 be granted for expenditure under Demand No. 76, Major Head : "2853-Non-Ferrous Mining and Metallurgical Industries".

(This is inclusive of a total sum of Rs. 33,03,000 already voted on account in March, 1990), was then put and agreed to.

## Demand No. 87

**Mr. Speaker :** There is no cut motion on this Demand.

The motion of Dr. Ashim Kumar Dasgupta that a sum of Rs. 1,36,25,000 be granted for expenditure under Demand No. 87. Major Heads : "5406-Investments in General Financial and Trading Institutions and 7465-Loans for General Financial and Trading Institutions".

(This is inclusive of a total sum of Rs. 34,06,000 already voted on account in March, 1990), was then put and agreed to.

## Demand No. 88

**Mr. Speaker :** There is one cut motion on this Demand. I now put the cut motion to vote.

The motion moved by Shri Apurbalall Majumder that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Dr. Ashim Kumar Dasgupta that a sum of Rs. 2,64,33,000 be granted for expenditure under Demand No. 88, Major Head : "3475-Other General Economic Services".

(This is inclusive of a total sum of Rs. 66,09,000 already voted on account in March, 1990), was then put and agreed to.

[8-00 — 8-06 P.M.]

**Demand No. 93**

**Mr. Speaker :** There is no cut motion to Demand No. 93.

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 37,35,00,000 be granted for expenditure under Demand No. 93, Major Heads : "4856—Capital Outlay on Petro-Chemical Industries, (Excluding Public Undertakings) 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings), 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undrtakings) and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 9,33,75,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

**Demand No. 94**

**Mr. Speaker :** There is one cut motion to Demand No. 94. Which in order and taken as moved. Now I put the same to vote.

The motion moved Shri Sultan Ahmed that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 12,50,00,000 be granted for expenditure under Demand No. 94, Major Heads : "4859—Capital Outlay on Telecommunication and Electronics Industries and 6859—Loans for Telecommunication and Electronics Industries.

(This is inclusive of a total sum of Rs. 3,12,50,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

**Demand No. 95**

**Mr. Speaker :** There is no cut motion to Demand No. 93.

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 15,20,00,000 be granted for expenditure under Demand No. 93, Major Heads : "4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries, 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings and closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and closed and Sick Industries)."

(This is inclusive of a total sum of Rs. 3,80,00,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

**Demand No. 96**

**Mr. Speaker :** There is no cut motion to Demand No. 96.

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 13,98,00,000 be granted for expenditure under Demand No. 96, Major Heads : "6875-Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 3,49,50,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

**Demand No. 97**

**Mr. Speaker :** There is no cut motion to Demand No. 97.

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 2,30,00,000 be granted for expenditure under Demand No. 97, Major Heads : "4885-Other Capital Outlay on Industry and Minerals (Excluding Public Undertakings and closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 57,50,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

**Demand No. 74**

**Mr. Speaker :** There are four cut motion to Demand No. 74. All of them are in order and taken as moved. I put all of them to Vote.

The motions moved by Shri Saugata Roy, Shri Apurbalal Majumder and Shri Sultan Ahmed that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 33,55,97,000 be granted for expenditure under Demand No. 74, Major Heads : "2852—Industries (Closed and Sick Industries), 4858— Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries), 4860—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 4875—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Closed and Sick Industries), 6858—Loans for Engineering Industries (Closed and Sick Industries) 6860—Loans for Consumer Industries (Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 8,38,99,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

## Demand No. 92

**Mr. Speaker :** Now there are 5 cut motions to Demand No. 92. All of them are in order and taken as moved. I put all the cut motion of Vote.

The motions moved by Shri Sultan Ahmed, Shri Saugata Roy, Shri Apurbalal Majumder and Shri Satya Ranjan Bapuli that the amount of The Demand be reduced by Rs. 100/-, were then put of lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 36,28,00,000 be granted for expenditure under Demand No. 92, Major Heads : "4401 —Capital Outlay on Crop Husbandry (Public Undertakings), 4408 — Capital Outlay on Food Storage and Warehousing (Public Undertakings), 4857 — Capital Outlay on Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 4860—Capital Outlay on Consumer Industries (Public Undertakings) 6401—Loans for Crop Husbandry (Public Undertakings) 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 6858—Loans for Engineering Industries (Public Undertakings) and 6860—Loans for Consumer Industries (Public Undertakings)", (This is inclusive of a total sum of Rs. 9,07,00,000 already voted on account in March, 1990, was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 8.06 p.m. till 1 p.m. on Monday, the 14th May, 1990 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday the 12th May, 1990, at 9.00 A.M.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, 4 Ministers of State and 130 Members.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received two notices of Calling Attention, namely : (1) Alleged missing of some answer papers of Higher Secondary Examination on 8.55.90 by Shri Shiba Prosad Malick and (2) Alleged proposal for departmental action against the staff of West Bengal State Electricity Board for taking part in the ensuing strike by Dr. Manas Bhunia.

I have selected the notice of Dr. Manas Bhunia on the subject of Alleged proposal for departmental action against the staff of West Bengal State Electricity Board for taking part in the ensuing strike.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On the 17th instant.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** I have received one notice of Adjournment Motion from Dr. Manas Bhunia. It is being processed now. I think it will not be possible to take up the matter today.

## PRIVILEGE MOTION

**Mr. Speaker :** I have received one notice of Privilege Motion from Shri Sudip Bandyopadhyay. It appears from the motion of Shri Bandyopadhyay that a question of privilege arises out of infringement on the powers of the Legislature to impose and assess tax and is based on the rediogram message No. 15080 - W.T. dt. 14th December, 1989 sent by Shri Sumantra Choudhury, Joint Secretary Transport Department Government of West Bengal changing the West Bengal Additional Tax and one time tax on Motor Vehicles Act 1989 in its material particulars and thus encroaching upon the essential legislative functions of the State Legislature. A xerox copy of the aforesaid radiogram message as received by me today is enclosed herewith.

Now the whole crux of the Privilege notice given by Shri Bandyopadhyay is based on a radiogram message sent by somebody mentioning that a certain amendment which was passed by the Legislature is ineffective and illegal. I do not understand how does it affect the privilege of the Legislature. If somebody wants to provoke, debar or denegrate the process of the Legislature how does if affect the privilege of the House. The law of the land is there. The High Court is there. There might be a mistake. We have our own rules. We have a Committee on Rules. What I can do, I can send it to the Committee on Subordinate Legislation. Let the committee go through the matter, examine it, and submit their report. So let the matter be referred to the Committee on Subordinate Legislation for examination.

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 51

**Mr. Speaker :** There are seven cut motions to Demand No. 51. All the cut motions are in order and taken as moved as follows :

**Shri Sultan Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

| | |
|---|---|
| **Shri Sultan Ahmed** | Sir, I beg to move that the amount |
| **Shri Saugata Roy** | of the Demand be reduced |
| **Shri Apurbalal Majumdar** | by Rs.100/- |
| **Shri Satya Ranjan Bapuli** | |

[9-10 — 9-20 A.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে মন্ত্রীর বাজেটের আলোচনায় আমি অংশ গ্রহণ করছি সেই ডিপার্টমেন্টটা পশ্চিমবাংলার সবচেয়ে বেশি যদি দুর্নীতিগ্রস্ত ডিপার্টমেন্ট থাকে এটা হল সেটা এবং এ ব্যাপারে এটা হল সর্বশ্রেষ্ঠ। এই ডিপার্টমেন্টটা হল দুর্নীতির আখড়াখানা এবং দুর্নীতির স্বর্গরাজ্য। স্যার, এই মন্ত্রীর গতবারের বাজেট ভাষণটা আমি সংগ্রহ করে নিয়ে এসেছি, ওঁর কাছে হয়ত নেই, ডিপার্টমেন্ট থেকে আশাকরি চেয়ে নেবেন। কারণ গতবারের বাজেট ভাষণ এবং এবারের তাঁর বাজেট ভাষণ উল্লেখ করে আমি কিছু বক্তব্য রাখবো। এবারের ভাষণে 'খ'-এ দেখছিলাম যে তিনি লিখেছেন, 'পশ্চিমবঙ্গ মৎস্যবীজ উন্নয়নে সারা দেশে শীর্ষস্থানে আছে এবং দেশের মোট মৎস্যবীজ উৎপাদনের শতকরা ৭৫ ভাগই এই রাজ্যে উৎপাদিত হয়।' গতবারের বাজেট ভাষণে দেখছি এবং সেখানেও 'খ'তে আছে, 'বর্তমানে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে মৎস্যবীজ উৎপাদন প্রচেষ্টা কুটির শিল্পের মতো ব্যাপকভাবে গড়ে ওঠার ফলেই ভারতের মৎস্যবীজ চাহিদার শতকরা ৭৫ ভাগ যোগান দেওয়ার মতো অবস্থার সৃষ্টি হয়েছে।' এরপর আমি এবারের 'চ'তে আসছি। এবারের 'চ'তে আছে যে, 'এর সাথে ১৯৮৮/৮৯ সালে আরও ৫০টি ছোট মাপের যন্ত্রচালিত বৃহৎ নৌকা দেওয়া হয়েছে এবং ১৯৮৯/৯০ সালে আরও ৫০টি দেওয়া

হবে। জাতীয় সমবায় উন্নয়ন নিগম-এর আর্থিক সহায়তা দানের আওতায় আনার জন্য হাওড়া, হুগলি, নদীয়া এবং উত্তর ২৪ পরগনা জেলায় সমীক্ষা চালানো হয়েছে।' সেখানে গতবারের 'ছ'তে ছিল 'চলতি আর্থিক বছরে জাতিয় সমবায় উন্নয়ন নিগমের - এন.সি.ডি.সি- আর্থিক সহায়তায় দক্ষিণ ২৪ পরগনার নামখানা এবং মেদিনীপুর জেলার কাঁথিতে মৎস্যজীবিদের মধ্যে উচ্চ ক্ষমতাসম্পন্ন যন্ত্রচালিত নৌকা দেওয়া হয়েছে। নামখানা এবং কাঁথি এই দুই উপকূলবর্তী অঞ্চলে মোট ২০০টি যন্ত্রচালিত নৌকা প্রথম পর্যায়ে দেওয়া হবে। ইতিমধ্যে ৫০ খানি যন্ত্রচালিত নৌকা তৈরির কাজ সম্পন্ন হয়েছে এবং তার কিছু সমুদ্রে মাছ ধরার কাজও শুরু করেছে।" এখানে সেই ৫০টি। তারপর গতবারের 'ঝ'তে বলছেন, "আমি আনন্দের সাথে জানাচ্ছি যে, নির্ধারিত সময়ের মধ্যেই দিঘা সংলগ্ন শঙ্করপুরে মৎস্যবন্দর নির্মাণের কাজ সমাপ্ত হয়েছে। প্রত্যেক দিন প্রায় দুইশত যন্ত্রচালিত নৌকা এই বন্দর ব্যবহারের সুযোগ পাচ্ছে। এরফলে ঐ অঞ্চলের মৎস্যজীবিদের জন্য একটা বিশেষ সুযোগ সৃষ্টি করা সম্ভব হয়েছে।' এবারে বলা হচ্ছে, 'জ'তে, 'সভার সদস্যগণ শুনে খুশি হবেন যে মৎস্যদপ্তর তৈরি শঙ্করপুরে ছোট মৎস্যবন্দর সমুদ্রগামি মৎস্যজীবিদের ক্ষেত্রে বিশেষ কার্যকর ভূমিকা নিতে পেরেছে। প্রতিদিন প্রায় ২০০ যন্ত্রচালিত নৌকা এই বন্দরটি ব্যবহার করতে পারছে। 'স্যার, দুটি বছরের ভাষণ যদি 'ক', 'খ' 'চ' 'ছ' করে মিলিয়ে দেখেন তাহলে দেখবেন প্রায় পাল্টে পাল্টে সমান কথা দেওয়া আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তরের অগ্রগতির চিত্রটি সারা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের অগ্রগতির চিত্রের সঙ্গে একটু তুলনা করে দেখাতে চাই। একটা পরিসংখ্যান এখানে তুলে ধরলেই অবস্থাটা বোঝা যাবে এবং ওর পক্ষেও বুঝতে সুবিধা হবে। Minister-in-charge of Agriculture Department, Question No.১১৪৭ dated 3rd March, ১৯৮৯ তিনি গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার পক্ষে পার্লামেন্টে ইংল্যান্ড ফিসারি প্রোডাকশনের সম্বন্ধে যে উত্তর দিয়েছেন সেটাই আমি এখানে উল্লেখ করতে চাই। কোশ্চেন হচ্ছে, What is the inland fish produced vis-avis target fixed in the country during the last three years state-wise? Answer the State-wise inland fish production targets and achievements were as stated hereunder. তারপর ১৯৮৭ সাল ১৯৮৮ সালের কয়েকটি রাজ্যের টার্গেট এবং অ্যাচিভমেন্ট ইন ১০০০' লক্ষ টন হিসাবে। এই কথা বলে বলছেন, অন্ধ্র প্রদেশের ১৯৮৭-৮৮ সালে টার্গেট ছিল ১০৮.০ লক্ষ টন, অ্যাচিভ করেছে ১২১.১ লক্ষ টন। ১৯৮৭-৮৮ সালে আসামের টার্গেট ছিল ৫৬.০ লক্ষ টন, অ্যাচিভ করেছে ৬১.০ লক্ষ টন। বিহারের ১৯৮৭-৮৮ সালে টার্গেট ছিল ১৪৬ লক্ষ টন, অ্যাচিভ করেছে ১৫২.৫ লক্ষ টন। হরিয়ানার ১৯৮৭-৮৮ সালে টার্গেট ছিল ১৬.০ লক্ষ টন, অ্যাচিভ করেছে ১৮.৭ লক্ষ টন। কর্ণাটক ১৯৮৭-৮৮ সালে টার্গেট ছিল ৪৪.০ লক্ষ টন, এখানে একটু কমে গেছে, এরা করেছে ৪২.০ লক্ষ টন। মধ্যপ্রদেশের ১৯৮৫-৮৬ সালে টার্গেট ছিল ২৬.০ লক্ষ টন, অ্যাচিভ করেছে ৩২.৪ লক্ষ টন। ১৯৮৬-৮৭ সালে তাদের টার্গেট ছিল ২৮.০ লক্ষ টন, অ্যাচিভ করেছে ৪৬.০৯ লক্ষ টন, আর '৮৭-৮৮ সালে ৬৮.০৫ লক্ষ টন ফুলফিল করেছে যেখানে টার্গেট ছিল ৩১.০১ লক্ষ টন। আর ওয়েস্ট বেঙ্গলের কি অবস্থা? যেটা মাছের দেশ, যেখানে মাছ ভাতের ওপর মানুষ বেঁচে আছে সেখানে ১৯৮৫-৮৬ সালে টার্গেট ছিল

৪০০.০ লক্ষ টন, অ্যাচিভমেন্ট হচ্ছে ৩৮৯.৫ লক্ষ টন। অর্থাৎ কম করেছে। ১৯৮৬-৮৭ সালে টার্গেট ছিল ৪১৫.০ লক্ষ টন অ্যাচিভমেন্ট হল ৪১২.৩ লক্ষ টন। আবার কম হল। তারপর ১৯৮৭-৮৮ সালে টার্গেট ছিল ৪৪১.০ লক্ষ টন, অ্যাচিভমেন্ট একটু বেশি হল ৪৪২.৮ লক্ষ টন। এই হচ্ছে আমাদের মাছ উৎপাদনের চিত্র। ১৯৮৯, ৩রা মার্চ ইনল্যান্ড ফিসারির উৎপাদন সম্বন্ধে এই উত্তর কেন্দ্রীয় মন্ত্রী লোকসভায় পেশ করেছিলেন। আমি এটা মাননীয় মন্ত্রী মহাশয়কে দিতে পারি, তিনি এটা দেখে, অন্যান্য রাজ্যের অগ্রগতি লক্ষ করে হয়ত একটু উৎসাহ পাবেন। এর থেকেই বোঝা যাচ্ছে সারা ভারতবর্ষের ক্ষেত্রে পশ্চিমবাংলার অবস্থা কি। সত্যিই কি এ রাজ্যে প্রোগ্রেস হচ্ছে? ইকনমিক রিভিউ-এর পেজ ৮৪'তে যে অ্যামাউন্টের কথা বলা হয়েছে তা সত্যিই খুব দুর্ভাগ্যজনক। Plan expenditure of the fishery department in lac of Rs. 86-87 কমপারেটিভ স্টাডি করে দেখুন, ১৯৮৬-৮৭ সালে যেটা ছিল ৩২৬.২৭ লক্ষ টাকা, সেটা ১৯৮৭-৮৮ সালে এসে হয়েছে ৮১১ কোটি টাকা। তারমানে ১৯৮১-৮২ থেকে প্রায় আড়াই গুন বেশি পেয়েছেন। এবারে আমি প্রোডাকশন অব ফিসে আসছি। What was your achievement during the years 80-81, 87-88 and 88-89? ১৯৮৮-৮৯টা আরও ডিপ্লোরেবল। যেখানে প্রোডাকশন অব ফিস ইন থাউজেন্ড টনস (এ) ইনল্যান্ড ১৯৮০-৮১, তে ৩৪০, আর ১৯৮৮-৮৯ তে সেখানে গিয়ে দাঁড়ালো ৪৫৮। আড়াইগুন টাকা কিন্তু তার তুলনায় কি হল? আমি কমপারেটিভ স্টাডি করে দিচ্ছি তাহলে আপনি বুঝতে পারবেন যে টাকা বেশি পেলেন অথচ প্রোডাকশন কোথায় গিয়ে দাঁড়ালো। তারপরে আরও ডিপ্লোরেবল, ১৯৮৯-৯০ এপ্রিল টু নভেম্বর, কয়েক মাস বাকি আছে। (এ ভয়েস ফ্রম ট্রেজারি বেঞ্চঃ ফিগারটা ঠিক নেই। আমি জানিনা, আমাকে যে বইটা দিয়েছে অ্যাসেম্বলি থেকে যদি ভুল হয় বলে দেবেন যে ফিগার ভুল হয়েছে, তাহলে হাউসে কনটেমপ্ট হবে, প্রিভিলেজ হবে হাউসের এগেনস্টে, বিকজ ইউ আর মিসলিড দি হাউস। এখানে দেখা গেল যে টাকা অনেক বেড়েছে কিন্তু হয়েছে ২৫০। তারপরে আমি আপনাকে বলি, প্রোগ্রেস অব মেকানাইজেশন সব বোটস (নাম্বার কিউমুলেটিভ) দুর্ভাগ্য জনক। আমি অ্যাসেম্বলি স্ট্যাটিসটিক থেকে বলছি তাতে ১৯৮৫-৮৬ আছে ৯৪০, ১৯৮৭-৮৮তে ১ হাজার ৭৫। কিন্তু ১৯৮৮-৮৯, ১৯৮৯-৯০ এই দুই বছরের কিছু নেই। তার মানে বোঝা যাচ্ছে the department is so callous that they did not furnish the particulars to the department concerned and the Government, so that this could be included here ইকনমিক রিভিউতে দুই বছরের কোনও ফিগার নেই মৎস দপ্তরের। আজ পর্যন্ত কোনও বাজেটে এইরকম পাওয়া যায়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কোন জায়গা ধরবো জানিনা। দুর্ভাগ্যজনক, আমি যদি বলি তাহলে ডিপার্টমেন্ট লজ্জায় পড়ে যাবে। কারণ নাইন্থ পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্ট প্লেসড হয়েছিল ১৮ই এপ্রিল ১৯৯০ এই হাউসে। সো ডিপ্লোরেবল কনডিশন, প্রতিটি ছত্রে ছত্রে কি অবস্থা দাঁড়িয়েছে? "It would appear from the audit para that the State's Fifth and Sixth Plan envisaged optimum utilisation of Water areas with a view to encouraging fish production in the State and, accordingly, a good number of various fishery development schemes were undertaking. But the objective remained widely unfulfilled in as much as the actual expenditure on vairous State Pllan

Schemes during 1974-75 to 1982-83 was Rs. 1,785.61 lakh against the budget provision of Rs.2,735.69 lakh, the yearly shortfall in expenditure during the period haveing ranged between Rs. 17.60 lakhs and Rs. 304.38 lakhs except during 1976-77 in which year there was an excess expenditure of Rs. 33.28 lakh. Similarly, against the budget provision of Rs. 461.11 lakh under various Central Plan Schemes the actual expenditure was Rs. 18.91 lakh during the aforesaid period যেটা ছিল তার চেয়ে বেশি এক্সপেনডিচার হয়েছে ৩৩ কোটি ২৮ লক্ষ টাকা। সুতরাং দেখা যাচ্ছে এখানে আপনার যে এক্সপেনডিচার সেখানে যেটা করবার কথা ছিল করতে পারেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে কোনটা ফিজিক্যাল টারগেট অ্যান্ড অ্যাচিভমেন্ট সেখানে কি আছে। আপনার ফিজিক্যাল টার্গেট অ্যাচিভমেন্ট No. of mechavited boat,-1974-79 ১৯৭৪-৭৫ সালে টারগেট ছিল ৪২৫, অ্যাচিভমেন্ট ১০৭, Short falll 318. ১৯৮০ থেকে ১৯৮৩ টারগেট ছিল ৪৬৮, সাপ্লাই ৭১টি এবং সর্টফল ৩৯৭। ট্রলার ১৯৭৪-৭৯-টার্গেট ৯টা, সাপ্লাই ৪১ সর্টফল ৪। ১৯৮০-৮৩ দেবার কথা ছিল ১৭, অ্যাচিভমেন্ট নিল, সর্টফল ১৭। These are the physical targets and achievement এখানে কমিটি কি বলছে The Committee was unhappy to note that the Department even did not care to explain the reasons for such abnormal shortfall in procurement of the mechanised boats and trawlers during the Fifth and Sixth Plan utilisation of fund is miserable. কমিটি বলছে utilisation of fund সম্বন্ধে miraculous irregularities ফান্ড সম্বন্ধে সেখানে কমিটি কি বলছে The Committee was deeply concerned with the above state of things as the delay in sanctioning the funds had seriously affected the very objectives of the schemes The Committee cannot be satisfied with such a vague reply as it fails to indicate any positive improvement in the matter of utillisation of funds সেখানে কমিটি বলছে, আপনি প্রত্যেকটি ছত্রে ছত্রে দেখবেন সেটা কি advanced to an undertaking remained unutilised. The Committee seriously rebuked your department. এটা হচ্ছে গিয়ে ১৯৭৭-৮২-৮৩ এটা পড়ে দেখবেন। কমিটি সিরিয়াসলি ডিপার্টমেন্টকে রিবিউক করেছে। প্রত্যেক ছত্রে ছত্রে আজকে সেখানে কমিটি কি বলছে। এখানে যেটা খরচ করেছেন of 25 mechanised boats @ Rs. 1.75 lakhs each. Thus against the amount of Rs. 111.45 lakhs given to the S.F.D.C.Ltd., Rs. 103.72 lakhs had been accounted for leaving Rs.7.73 lakh still to be accounted for. The Committee is not happy with this state of affairs as a large sum of money had been lying in the hand of the Corporation for a considerable period. Corporation kept in itshand the huge amount. It means temporary defalcation of fund and under section 409 it may be treated as a temporary msiappropriation. কোথায় আপনাকে ধরব। আপনি এগিয়ে যাবেন? আপনাকে জানিনা, কতটা কি করতে পারি। তারপর বলছে Vested water areas that is the basis of your department to increase the production of fish. According to

audit para, 702 hectares of vested water areas were lying unutilised in the four districts test-checked mainly due to non-reclamation of water area, non-clearance of water hyacinth, delay in taking over possession and non-renewal of lease agreements মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুবই দূর্ভাগ্যের বিষয় টোটাল পারসেনটেজ বলে দিচ্ছি যে, সর্টফল কত। টার্গেট ছিল হোল ডিস্ট্রিক্টে ৫৮,৫১৭ টোটাল cover করেছেন ৩৫,৮৮০। সর্টফল হচ্ছে ২২,৬৩৭।

[9-30 — 9-40 A.M.]

তারপর বলছি, Vested water areas which the department could not utilise এটাই তো বেসিস যেখানে মাছ চাষ করবেন। এক্ষেত্রে টোটাল সর্টফল হল ৩৯ পারসেন্ট। That is the remark of the Public Account Committee, 39% of the total vested water area you could not utilise. The Committee remarked 'that the extent of utilisation of the available vested water areas in different districts is not very much encouraging in as much as there was still an overall shortfall of about 39 percent at the end of March 1987 অদ্ভুত ব্যাপার! আমার সময় কম, কোনটা বলবো? দেখা যাচ্ছে, সব জায়গাতেই ব্যর্থতা। এই রিপোর্টের পর should be a full fledged enquiry against the department by a retired judge of the Calcutta High Court to understand why there was the shortfall and misappropriation of money এটা হওয়া উচিত। একটি ফুলফ্লেজেড প্রব হওয়া উচিত যে, অবস্থাটা কোথায় গেছে। এই অবস্থাটা কেন হল? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে তথ্য আছে, বাজারে মাছ পাওয়াই যায় না। ডেইলি রিকয়ারমেন্ট যেখানে ৩০০ টন, সেখানে যোগান আসছে ১৩৭ টন, ফলে ঘাটতি হচ্ছে। আমাদের রাজ্যে মাছ লাগে বছরে ৫০,০০০ টন যারমধ্যে আমদানি করা মাছের পরিমাণ দুই-তৃতীয়াংশ। আবার যা আমদানি করা হচ্ছে তার দুই-তৃতীয়াংশ ৩৩ হাজার টন আসে পশ্চিমবঙ্গ থেকে। মাছের যোগানের ব্যাপারে ১৯৮৩।৮৪ সালের একটি ছোট ফিগার দিচ্ছি। সেই বছর মাছের যোগান ছিল দৈনিক গড়ে কলকাতায় ৮৫ টন। তারমধ্যে ৩৭ টন এসেছে কলকাতার আশপাশের ভেড়ি থেকে, ২৩ টন এসেছে পশ্চিমবঙ্গের অন্যান্য জায়গা থেকে, ২ টন এসেছে মেদিনীপুরের কোস্টাল ফিস এরিয়া থেকে। তাতেও দৈনিক ঘাটতি দাঁড়াত ৭২ পারসেন্ট। যদিও সর্টফলটা হওয়া উচিত ছিল ৫৩ পারসেন্ট। কাজেই দেখা যাচ্ছে ১৯৮৩।৮৪ সালের একটা বিরাট সর্টফল হয়েছিল। আমি মন্ত্রীকে বলি, উনি চাকরি দেবার ব্যাপারে অত্যন্ত এক্সপার্ট। ওর ডিপার্টমেন্ট অ্যাড-হক অ্যাপয়েন্টমেন্ট দিয়ে অসীম দাসগুপ্ত মহাশয়কে উনি বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাচ্ছেন। জ্যোতিবাবুর স্নেহধন্য উনি। ১৯৭২-৭৭ সালে দেখেছি কি দারুণ বক্তৃতা উনি দিতেন। ওর একটা গুন আছে। মুখ্যমন্ত্রীর মতো লোককে উনি সাইজ করে ফেলেছেন এবং তাকে কাজে লাগাচ্ছেন। আজ পর্যন্ত একটা মন্ত্রী হচ্ছেন উনি যিনি অ্যাড-হক অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন প্রত্যেকটি জায়গায়। একজন টাইপিস্ট কাম ক্লার্কের ওর দরকার হল। স্টেট ফিসারিজ ডেভেলপমেন্ট কর্পোরেশন অফিস তেকে নিয়ে আসা হয়েছে তপতি দাসকে। সেখানে তাকে চাকুরি দেওয়া হয়েছে টাইপিস্ট-কাম-ক্লার্ক হিসাবে অথচ তিনি কাজ করেন ট্যাগিংসের। পশ্চিমবাংলায় হাজার হাজার ছেলে

যেখানে বসে আছে, সেখানে শতশত ছেলেকে অ্যাড-হক অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন উনি। দিঘার কাছে শঙ্করপুরে একটা ফিসারিজ প্রোজেক্ট আছে, সেই প্রোজেক্টে সমীরণ সরকার বলে একজন লোককে, যিনি ডাইরেক্টর অব ফিসারিজের অবসরপ্রাপ্ত কর্মী, তাকে নেওয়া হয়েছে। জানিনা, পশ্চিমবাংলায় আর কোন কোন লোক আছে কিনা, নাহলে এই অবসরপ্রাপ্ত লোককে সেখানে নেওয়া হল কি করে? সেই ব্যক্তি সেখানে বসে আছেন। শুধু তাই নয়, তার মেয়েকে সেখানে চাকুরি দেওয়া হয়েছে। সেই অফিসেরর উপর তলায়, দোতলায় তাকে একটা ফ্লাট দেওয়া হয়েছে, থাকার জন্য তাকে জায়গা করে দেওয়া হয়েছে। পশ্চিমবাংলায় লক্ষ লক্ষ বেকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়ে যেখানে দিনের পর দিন অপেক্ষা করছে, সেখানে উনি অর্থমন্ত্রীকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে চতুরতার সাথে এই কাজ করছেন। এদের পরবর্তীকালে রেগুলারাইজ করে নেওয়া হবে। মুখ্যমন্ত্রী পূজার সময় দিঘাতে বেড়াতে গিয়েছিলেন। তাকে যত্ন সহকারে রেখে দেওয়া হয়েছিল। রাখতেই হবে। কারণ মুখ্যমন্ত্রীকে কাজে লাগাতে হবে তো। বাঙালি মাছ খেতে ভালবাসেন। দিঘার মতো জায়গায় রেখে যদি মাছ খাওয়ানো যায় তাহলে অনেক কাজ পাওয়া যাবে। সেখানে মুখ্যমন্ত্রী অবাধ হয়ে গিয়েছিলেন। কয়েকশত কর্মী যাদের অ্যাড-হক অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে তারা তার কাছে গিয়ে বলেছে যে ততাদের পারমানেন্ট করতে হবে। মুখ্যমন্ত্রী তো অবাক একেবারে। মুখ্যমন্ত্রী বলেছিলেন যে এখানে এসে দেখছি এতগুলো লোককে অ্যাড-হক অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। শঙ্করপুরে মৎস্যমন্ত্রীর দেওয়া চাকুরিগুলো পড়ে আছে। ওখানে যিনি ডাইরেক্টর আছেন, তিনি শুনেছি অবস্থাপন্ন ব্যক্তি। তিনি টালিগঞ্জে গল্ফ ক্লাবে যান গল্ফ খেলতে পার খেলাতে যেখানে ১০০ টাকা লাগে সেখানে যান। তার গাড়িতে স্টিরিও ফিট করা হয়েছে। মন্ত্রী মহাশয় তাকে বাড়িতে মাঝে মাঝে ডাকতে যান। তার গায়ে হাত দেবার ক্ষমতা কারও নেই। এগুলো হচ্ছে ঘটনা। একজন মন্ত্রী যদি এম.ডি.কে ডাকতে যান তাহলে যা হয়ে থাকে তাই হচ্ছে। আজকে পশ্চিমবাংলার মৎস্য দপ্তরের মন্ত্রী হয়ত বলবেন যে শুধু সমালোচনা করেছেন, সাজেসন কিছু রাখেন নি। সেজন্য আমি কিছু সাজেসন এখানে রাখছি। ব্লক লেভেল থেকে ব্লক ফিসারিজ অফিসার থেকে আরম্ভ করে ডাইরেক্টর পর্যন্ত প্রত্যেকটি জায়গায় দুর্নীতি হচ্ছে। পশ্চিমবাংলার মানুষ মাছ খেতে পায় না আর আপনি এখানে বসে আছেন। আপনি বলছেন যে আমরা মাছের বীজ সাপ্লাই করছি। বীজ সাপ্লাই করে পশ্চিমবাংলা ভিখারি হচ্ছে আর সেই বীজ নিয়ে অন্য রাজ্যগুলো উন্নতি করছে। আমি আর একটা কথা বলি, ট্যাঙ্ক ফিসারিজ যেগুলো আছে, সেখানে তো হরইবল অবস্থা! আমার কাছে অডিট রিপোর্ট আছে। পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্টে এই কথা বলছে। সুন্দরবনে যে সমস্ত ক্রিক আছে, সেখানে নোনা জলের জন্য ধানচাষ হয়না, সেখানে আপনি মাছ চাষের ব্যবস্থা করতে পারেন এবং এটা করতে পারলে পশ্চিমবাংলায় মাছের এই অবস্থাটা ফিরে যাবে। সুন্দরবনের ক্রিকগুলোতে এটা হতে পারে। মন্ত্রী মহাশয়-এর শুধু বিরোধিতা করছি না, ওর দপ্তরের যে দুর্নীতি, এই যে রিপোর্ট এখানে প্লেস হয়েছে, এই রিপোর্ট যদি আপনি দেখেন তাহলে আপনাকে বলতে হবে, এই মন্ত্রীর বিরুদ্ধে, এই দপ্তরের বিরুদ্ধে কমিশন করা ছাড়া আর কোনও উপায় নেই। সুতরাং আমার সাজেসন, এই মন্ত্রীর বিরুদ্ধে এবং এই দপ্তরের বিরুদ্ধে কমিশন করা হোক। সেইজন্য এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনগুলোকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য

শেষ করছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী কিরণময় নন্দ ৫১ নং ডিমান্ডে যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন, তাকে সমর্থন করে এবং যে কাট মোশনগুলি এসেছে, বিশেষ করে সত্যরঞ্জন বাপুলি এবং সুলতান আহমেদ মহাশয় যে কাট মোশন এনেছেন, সমস্ত কাট মোশনকে বিরোধিতা করে আমি কয়েকটি কথা এখানে উপস্থিত করতে চাই। সত্যরঞ্জন বাবু দক্ষিণ বঙ্গের লোক, তিনি দীর্ঘদিন যাবত এই হাউসে আছেন, আজকে তিনি এখানে বেশ কিছু সাজেসন দিয়েছেন, অনেক বিষয়ে সমালোচনা করেছেন, কিন্তু আজকে মৎস্য দপ্তর কোন জায়গায় পৌঁছেছে, তা তিনি বললেন না। উনি কতকগুলো ডাটা দিলেন, কতকগুলো অডিট রিপোর্টের উল্লেখ করলেন। অডিট রিপোর্ট অব ১৯৮২-৮৩'র কথা বার বার বলেছেন। কিন্তু সারা গ্রাম বাংলার উন্নয়নের প্রশ্নে, অর্থনৈতিক পুনরুজ্জীবনের প্রশ্নে মৎস্য দপ্তর যে ভূমিকা নিয়েছে, এই দপ্তরের যে কাজ, এই কাজের উল্লেখ তিনি করলেন না, উনি হয়তো দেখতে পেলেন না বা দেখতে পেয়েও এই প্রশ্নে গেলেন না। কিন্তু সারা গ্রামবাংলার মৎস্যজীবি মানুষ, সাধারণ মানুষ তারা বুঝতে পেরেছে, তারা জানেন যে কি উপকার এই মৎস্য দপ্তর গ্রামবাংলায় করেছে। আমি বিশেষ কিছু উল্লেখ করতে চাই না, আমি শুধু এইটুকু বলতে চাই, দীর্ঘ ২৭ বছর ধরে আপনারা পশ্চিমবাংলায় রাজত্বকরে গেছেন, আপনাদের আমলে মৎস্য দপ্তর বলে কোনও দপ্তর ছিল কিনা সাধারণ মানুষ গ্রাম বাংলার মানুষ মৎস্যজীবি তারা জানতো না। আজকে এই হাউসে যারা আছেন এবং বাইরে যারা আছেন, তারা আজকে এই মৎস্য দপ্তরের কাজ কর্ম সম্পর্কে বিচার বিবেচনা করে দেখবেন। আমরা তো জানি উনারা এই দপ্তর সম্পর্কে যে সমস্ত অভিযোগ এনেছেন, জনসাধারণ তা নস্যাত করে দেবে। কারণ গ্রামের অর্থনৈতিক উন্নয়ন যেমন এই দপ্তরের মাধ্যমে ঘটেছে, তেমনি দেখুন মৎস্যজীবিদের জন্য পেনসন স্কীম চালু করা হয়েছে, মৎস্যজীবি, যারা বৃদ্ধ হয়ে পড়েছেন, তাদের জন্য পেনসনের ব্যবস্থা করা হয়েছে। মৎস্যজীবিদের জন্য বাড়িঘর দোরের ব্যবস্থা করে দেওয়া হচ্ছে। যে সমস্ত মৎস্যজীবি সমুদ্রে মাছ ধরতে গিয়ে প্রাণ হারিয়েছেন, তাদের পরিবারবর্গের জন্য ইনসিয়োরেন্স স্কীম চালু হয়েছে। সেখান থেকে তারা টাকা পাবে। এই ব্যবস্থা উনাদের সময় কোথাও ছিল? আপনারা কি জানেন না যে, গত তিন বছর যাবত রাজীব গান্ধীর আমল থেকে আজ পর্যন্ত বার বার তিন বার মৎস্য উৎপাদনে পশ্চিমবাংলা প্রথম হয়েছে। আর.এল.ইজি.পি. মারফত মৎস্যজীবিদের জন্য নানা উন্নয়ন মূলক কাজ হয়েছে। ফ্রেজারগঞ্জে ফিশিং হারবার হয়েছে, শঙ্করপুর হারবার হয়েছে এই সমস্ত কাজ হয়েছে বলেই গ্রামীন অর্থনীতির কাঠামোটা একটু শক্ত হচ্ছে। গ্রামের ছোট ছোট যারা শিডিউল্ড কাস্ট মৎস্য জীবি তাদের জন্য ইনট্রিগেটেড স্কীম করা হয়েছে, তাদের জন্য কো অপারেটিভ করা হয়েছে। মৎস্যজীবিদের জন্য এই সমস্ত বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আগে কো-অপারেটিভ ছিল সেগুলো একটা বাস্তু ঘুঘুর বাসা ছিল, এখন সেখানে নতুন করে কো-অপারেটিভ সোসাইটি তৈরি করা হয়েছে।

[9-40 — 9-50 A.M.]

**শ্রী অবিনাশ [illegible] :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে বাজেট বরাদ্দ

পেশ করেছেন তার সমর্থন করছি এবং বিরোধী দলের সত্যপ্রিয়বাবু যে সমস্ত কাট মোশন এনেছেন তার বিরোধিতা করছি। সত্যরঞ্জন বাপুলি মহাশয় কিছু সংখ্যা তথ্য দিলেন কিন্তু তার কোনও মিল নেই তার বক্তৃতার মধ্যে। তিনি মাছ চাষের কথা বলতে গিয়ে এত সংখ্যা তথ্য কোথায় পেলেন বুঝতে পারলাম না। আসলে তিনি তো ওকালতি করেন, এইসব ব্যাপারে জানবেন কোথা থেকে? আগে যে বাংলাদেশ ছিল তখন মাছের কোনও অভাব ছিল না। তারপরে এই বাংলাদেশ ভাগ হল, সেত আপনারাই করলেন। এই ভাগের পরে যে সঙ্কট যে সমস্যা সৃষ্টি করলেন সেই সমস্যা তো আর বামফ্রন্ট সরকার, মৎস্য দপ্তর এবং মন্ত্রী মহাশয় সমাধান করতে পারবেন না। এরই মধ্যে মাননীয় মন্ত্রী আজকে যে প্রকল্প হাতে নিয়েছেন তা অভিনন্দনযোগ্য। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ ৪-৪ বার প্রথম স্থান অধিকার করেছে এই মৎস্য চাষের ক্ষেত্রে। কংগ্রেসি শাসনে যে সমস্যার সৃষ্টি করেছিল আমরা মৎস্য চাষের ক্ষেত্রে সেইদিক থেকে অনেক উন্নতি করেছি। আমাদের বাংলাদেশ নদী মাতৃক দেশ। আমাদের এখানে খাল বিলের, দেশ, বাংলা বিভাগের আগে প্রচুর মাছ পাওয়া যেত। এই বাঙালিরা মাছে ভাতে মানুষ। মাছ হচ্ছে একমাত্র প্রোটিন খাদ্য যার দ্বারা স্বাস্থ্য ভালো হয়। কিন্তু দেশ স্বাধীন হবার পরে এবং বাংলা ভাগ হবার পরে ৩ ভাগের ২ ভাগ নদী চলে গেল বাংলাদেশে অর্থাৎ পূর্ব পাকিস্তানে এবং মাছও চলে গেল পশ্চিমবঙ্গ থেকে। ফলে পূর্ব পাকিস্তানে মাছের পরিমাণ বৃদ্ধি পেতে থাকলো এবং পশ্চিমবঙ্গে এর উৎপাদন কমতে আরম্ভ করলো। তারমধ্যে যে খাল, বিলে মাছ হোত সেও এখন প্রায় বন্ধ হয়ে গেছে। খাল, বিলগুলো শুকিয়ে যাওয়ার ফলে মাছ চাষ ঠিকমতো হয়না। কংগ্রেস সরকারর যে মাছের সঙ্কট সৃষ্টি করে গেলেন এবং কোনও পরিকল্পনা করলেন না। জমিদারি প্রথা চলে গেল কিন্তু মাছের জমিদারি কংগ্রেসি আমলে পুরোদমে চলেছিল। তারপরে ডাক্তার বিধানচন্দ্র রায়ের আমলে সামুদ্রিক মাছ ধরার একটা পরিকল্পনা হয়েছিল। সামুদ্রিক মাছ ধরার জন্যে সুন্দরবনে মাছ ধরার ব্যবস্থা করেছিলেন। কিন্তু সেই ব্যাপারে কিছুই পরবর্তীকালে হয়নি। তিনি বিদেশ থেকে ট্রলার এনে মাছ ধরার ব্যবস্থা করেছিলেন। কিন্তু কার্যকরি সেরকমভাবে হয়নি। সেইদিক থেকে মাননীয় মৎস্য দপ্তরের মন্ত্রী যে সমস্ত প্রকল্প গ্রহণ করেছেন তা অত্যন্ত সঠিকভাবেই গ্রহণ করেছেন। এই কথা বলে এই ব্যায়বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এম.আনসারুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী দলের আনিত কাট মোশনের বিরোধিতা করে খুব অল্প কথায় দু-একটি কথা বলতে চাই। প্রথমেই আমাদের বিরোধী দলের মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি আধঘন্টা সময় নিয়ে যা বললেন তাতে বাস্তব সত্যটাকে তিনি অস্বীকার করে অতীত কিছু ঘটনাকে যোগ করে বলার চেষ্টা করলেন এবং এখানকার মাননীয় সদস্যদের বোঝাবার চেষ্টা করলেন কিন্তু বাস্তব অবস্থা কি সত্যিই তাই? তিনি যা বলেছেন সে ব্যাপারে আজকে আমরা গর্বিত অন্তত ভারতবর্ষের বুকে পশ্চিমবাংলা এমন একটা জায়গায় এসেছে যে মৎস্য উৎপাদনের ক্ষেত্রে প্রথম স্থান অধিকার করেছে। বর্তমানে আমরা চেষ্টা করছি সমস্ত জেলাগুলিতে মৎস্যের সম্প্রসারণের জন্য, আজকে তারা মানুষের সঙ্গে যোগাযোগ করছেন এটা কি আজকে অস্বীকার করতে পারেন? বর্তমানে

প্রতি হেক্টরে আড়াই হাজার কে.জি. মাছ পশ্চিমবাংলায় তৈরি হচ্ছে, সেখানে ভারতবর্ষের অন্য জায়গাতে ১৬ শো কেজি মাছ উৎপাদিত হয়। বাস্তব অবস্থাটা স্বীকার করুন, আজকে অসুবিধাটা হচ্ছে এই জায়গাতে বিরোধিতার জন্য বিরোধিতা করছেড় কিন্তু সত্যবাবু যদি গ্রামগুলিতে যান তাহলে দেখতে পাবেন সেখানে আমরা দেখছি প্রতিটি ক্ষেত্রে মৎস্যজীবি যারা তাদের জন্য সমস্ত ক্ষেত্রে সুযোগের ব্যবস্থা করা হয়েছে। আপনাদের সময়ে এই ব্যবস্থা ছিল না। তখন জেলে সুতো কেনার পয়সা যোগাড় করতে পারত না। আজকে ব্যাঙ্ক থেকে ঋণ দেওয়ার ব্যবস্থা হয়েচে সরকারি অনুদান দেওয়া হচ্ছে। বর্তমানে মৎস্যজীবিরা নিজেদের পায়ে দাঁড়িয়ে কর্মসংস্থানের ব্যবস্থা করতে পারছেন। আমরা দেখেছি যে মৎস্যজীবিদের সঙ্গে সঙ্গে একটি গ্রামীণ অর্থনীতিও গড়ে উঠেছে। এই বাস্তব সত্যটা সত্যবাবু জানেন, কিন্তু যেহেতু বিরোধী দলে আছেন তাই বিরোধী দলের সদস্য হিসাবে তাকে বিরোধিতা করতে হবে, এই জন্যই এই কথাটা বললেন। সেইজন্য আজকে তফসিলি জাতি ও উপজাতিদের ক্ষেত্রে ব্যবস্থা করা হচ্ছে এবারে যে কর্মসূচি মননীয় মন্ত্রী গ্রহণ করতে চলেছেন সেটা হচ্ছে আড়াই কোটি টাকার বেশি টাকা তফসিলি জাতি ও উপজাতিদের মধ্যে ব্যয় করার জন্য প্রস্তাব গ্রহণ করেছেন। কাজেই এই জায়গায় মানুষ উপকৃত হবেন কিনা এটা ভাবতে হবে। এটা ঠিকই যে অনেক অসুবিধা আছে একটা ছোট্ট বাজেট ২৪ কোটি ৪ লক্ষ ১৫ হাজার টাকার বাজেট। এটা প্রয়োজনের তুলনায় কম। আজকে পশ্চিমবাংলার মানুষ মৎস্য বিভাগকে অভিনন্দন জানিয়েছেন, আজকে পশ্চিমবাংলার এই মৎস্য বিভাগ শুধু এখানে নয় সারা ভারতবর্ষের কাছে একটা উদাহরণ। তাই মাননীয় মন্ত্রীর কাছে একটা আবেদন জানাতে চাই যে ক্ষত রোগেতে আমাদের হাওড়া জেলায় প্রচুর মাছ নষ্ট হয়ে গেছে এবং বিশেষ করে যারা লিজ নিয়ে বিক্রি করেন পুকুরে চাষ করেন তাদের অবস্থা খুব সঙ্গীন হয়েছে। তাই মাননীয় মন্ত্রীকে বলব এই ব্যাপারে আপনাকে নূতন করে চিন্তাভাবনা করতে হবে মৎস্যজীবিদের জন্য আর্থিক অনুদান ও আর্থিক সাহায্য দিতে হবে। যাতে তারা নূতন করে পুকুরগুলিতে মাছ তৈরি করতে পারে। এবং পশ্চিমবাংলাকে ভারতবর্ষের মধ্যে মৎস্য উৎপাদনের দিক দিয়ে একটা জায়গায় পৌঁছে দিতে যাতে পারা যায় এই আবেদন রেখে এবং মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেটকে আর একবার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[9-50 — 10-00 A.M.]

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীদলের সদস্য শ্রী সত্যবাপুলি অনেক কাগজপত্র দেখে দেখে অনেক পরিসংখ্যান উল্লেখ করেছেন। তার বক্তব্যের মধ্যে ছিল এই দপ্তর না কি দুর্নীতিতে ভরে গেছে। তা তিনি যতগুলি বক্তব্য এখানে রাখলেন, তারমধ্যে উল্লেখ করেছেন যে, যে টার্গেট আমাদের ছিল সেই টার্গেট নাকি আমরা ফুলফিল করতে পারিনি। তিনি তার বক্তব্যের মধ্যে রাখলেন আমাদের যে ফান্ড ছিল সেই ফান্ড নাকি ইউটিলাইজ করতে পারিনি। তিনি তার বক্তব্যে রাখলেন আমাদের যে ওয়াটার এরিয়া কভার করবার কথা ছিল, সেটা কভার করতে পারিনি। ১৯৮২-৮৩ সালের পরিসংখ্যান উল্লেখ করেছেন এবং পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্ট পড়ে শোনালেন। আমি সত্য বাপুলিকে জিজ্ঞাসা করি দুর্নীতির ব্যাপারে সি.এ.জির অডিট রিপোর্ট কি বলছেন। পাবলিক

অ্যাকাউন্টস কমিটির যারা সদস্য বিরোধীদলের তারা এখানে নেই চেয়ারম্যান শ্রী সুব্রত মুখার্জি। আমি জিজ্ঞাসা করি যে একটা উদাহরণ, সিঙ্গল ইন্সট্যান্স দেখাতে পারবেন যে পাবলিক অ্যাকাউন্টস কমিটি বলছেন যে মৎস্য দপ্তরে কোরাপশন হয়েছে? আমার আন্ডারে দুটো কর্পোরেশন আছে, আমার আন্ডারে অ্যাপেকস সোসাইটি আছে, ডিপার্টমেন্ট আছে। আমি চ্যালেঞ্জ নিয়ে সতত্য বাপুলিকে জিজ্ঞাসা করছি বা বলছি যে, কোনও সিঙ্গল ইন্সট্যান্স দেখতে পারবেন যে মৎস্য দপ্তরে কোথাও কোরাপশন হয়েছে। একটা কোনও রিপোর্টে নেই। সি.এ.জি.ও বলেনি যে কোথাও কোরাপশন হয়েছে। দ্বিতীয় ওর কোনও ধ্যান ধারনা নেই। উনি গ্রামবাংলা থেকে নির্বাচিত সদস্য। জানেন না, যে মৎস্য দপ্তরের পরিকল্পনা কিভাবে কার্যকরি করা হয়। মৎস্য দপ্তরের বরাদ্দ টাকা চলে যায় জেলা স্তরে, আমাদের ইনস্টিটিউশনাল ফাইনান্স আছে, আমরা কেউ সাবসিডি দি না। কারুর হাতে টাকা তুলে দিনা। আমাদের স্কীম ব্যাঙ্ক অ্যাপ্রুভ করবার পর, বেনিফিসিয়ারি সিলেকশন করে পঞ্চায়েত। এরপর আমাদের সাবসিডি আমরা ব্যাঙ্ক জমা দিয়ে দি। ব্যাঙ্ক ডিসবার্সমেন্ট করে। কোনও টাকা সদস্যের হাতে দেওয়া হয় না, জেলা অফিসারের হাতেও দেওয়া হয়না, পঞ্চায়েত সমিতির হাতেও দেওয়া হয় না এবং তারাও ডিসবার্সমেন্ট করেন না। সমস্ত ডিসবার্সমেন্ট ইনস্টিটিউশনাল ফাইনান্সের মাধ্যমে হয়। তার ধ্যান ধারনাই নেই। তৃতীয় উনি পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্ট বলছেন, সেই পি.এ.সি. রয়ে টেন্থ (১০) রিপোর্ট তিনি এখানে বলছেন, আমি সেই পি.এ.সির রিপোর্ট পড়ে শোনাচ্ছি। After careful deliberations the committee is convinced of the situation as also of the pace of progress. (অ্যাট দিস স্টেজ শ্রী সত্যরঞ্জন বাপুলি রোজ টু স্পিক) এটা দেখুন, থার্টিন পেজে সমস্ত কিছু তথ্য দেওয়া আছে। আমি কমিটির রিপোর্টটা পড়ে বলছি। After careful deliberations the Committee is convinced of the situation as also of the pace of progress in the renovation works. Though there was shortfall at the initial stage, the Committee is happy to learn that the target was fulfilled within the project period. The Committee agrees with the Department on the need of exploration and adoption of newer techniques to raise the level of actual harvestings nearest to that of actual demand. The Committee, therefore, recommends larger outlay and far more vigorous efforts কমিটি বলেছে ওয়াটার ইউটিলাইজড-এর ব্যাপারে ইনিশিয়াল স্টেজে যে শর্টফল ছিল, ডিপার্টমেন্ট আজকে সেই টার্গেট ফুলফিল করেছে এবং কমিটি বলেছে বাজেটে এই ডিপার্টমেন্টের টাকা আরও বাড়ানো উচিত।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি কোন কমিটির কথা বলছেন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** আপনি যে সাবজেক্টের ওপর বলেছেন, সেই কমিটি বলেছে। আর আপনারা বলছেন, আমরা নাকি টাকা খরচ করতে পারিনি। এবার আমি আপনাদের আমলে কি হয়েছিল তার একটা হিসাব দিচ্ছি, ১৯৫১-৫৬ সালে ২৬.২২ পারসেন্ট ফান্ড ইউটিলাইজড হয়েছিল, আর তখন ছিল কংগ্রেস পিরিয়ড। ১৯৬৮-৬৯ সালে ফান্ড ইউটিলাইজড হওয়ার কথা ছিল ৭৯ পারসেন্ট, কিন্তু তখন আপনারা ৭০ পারসেন্ট-এর বেশি টাকা খরচ করতে পারেননি। আর আজকে সেই জায়গায় দাঁড়িয়ে আমরা কি করেছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** ওটা ঠিক না, আপনি পুরো রিপোর্টটা পড়ুন।

**Mr. Speaker :** Mr. Bapuli, please take your seat. Don't disturb the Minister in this way. He did not disturb you when you were saying. Please take your seat. Mr. Nanda, you go on your own way; you don't have to reply to him.

[10-00 — 10-10 A.M.]

**শ্রী কিরণময় নন্দ :** আর আজকে সেই জায়গায় দাঁড়িয়ে আমরা ১৯৮৭-৮৮ সালে ৯৫ পারসেন্ট খরচ করেছি, এটা হচ্ছে কমিটির রিপোর্ট। কতগুলি পরিসংখ্যান দিয়ে পার্লামেন্টের কোশ্চেন অ্যানসারের সময় আপনাদের দলের সদস্যরা বলেছেন, যে রাজ্যের মানুষ নাকি মৎস্য দপ্তর থেকে মাছ পাচ্ছেন না। হোয়াট ওয়াজ দি টার্গেট অফ দি আদার স্টেটস? কি টার্গেট ছিল তাদের? অন্য স্টেটে কি টার্গেট ছিল এবং আমাদের কি টার্গেট ছিল? সারা ভারতবর্ষের ওয়াটার এরিয়া কি, আমাদের ওয়াটার এরিয়া কি? সেটা দেখা দরকার। ভারতবর্ষের ফিস প্রাডকশন যদি আমরা দেখি, তাহলে দেখব ভারতবর্ষের টোটাল ফিস প্রডাক্শনের মধ্যে ওয়েস্ট বেঙ্গল $\frac{১}{৩}$ ভাগ ফিস প্রডাকশন করে, আর ফিস প্রডাকশনে পশ্চিমবাংলা হচ্ছে প্রথম স্থানের অধিকারি, এটা আপনাদের বুঝতে হবে। ওনারা একটা পরিসংখ্যান দিয়ে বললেন, পশ্চিমবাংলা নাকি পিছিয়ে যাচ্ছে। ১৯৮২-৮৩ সালে আমি যখন এই দপ্তরের দায়িত্বে আসি তখন ফিস প্রডাকশন ছিল ২ লক্ষ ৭১ হাজার, আর ১৯৮৮-৮৯ সালে সেই ফিস প্রডাকশন বেড়ে হল ৬ লক্ষ টন, অর্থাৎ প্রায় তিনগুন প্রডাকশন এই রাজ্যে বেড়েছে। একটা পরিসংখ্যান আমি দিচ্ছি, আপনারা অন্য রাজ্যের সঙ্গে একটু কম্পেয়ার করে নেবেন। ওয়েস্ট বেঙ্গলে আমাদের ফিস প্রডাকশানের জন্য ওয়ার্ল্ড ব্যাঙ্ক স্কীম এফ.এফ.ডি.এ. ১৬টি এফেক্ট দিয়েছে এবং ১৬টিই আমরা করেছি, কভার্ড এরিয়া ৫৯ হাজার ৫৮৭ হেক্টর, বিহারে এফ.এফ.ডি.এ. এফেক্ট দিয়েছে ২৮টি, কিন্তু কভার্ড এরিয়া ১৭ হাজার ১৮১ হেক্টর, মধ্যপ্রদেশ এফ.এফ.ডি.এ. এফেক্ট দিয়েছে ১৪টি, কিন্তু কভার্ড এরিয়া ৫৩ হাজার ৮৬৪ হেক্টর উড়িষ্যায় এফ.এফ.ডি.এ. এফেক্ট দিয়েছে ১৩টি, আর কভার্ড এরিয়া ২৯ হাজার ৯০৩ হেক্টর, উত্তরপ্রদেশে এফ.এফ.ডি.এ. ২৪টি আর কভার্ড এরিয়া, ২৫,২৩৮ হেক্টর-এটা আমাদের হিসাব নেই, এটা বিশ্বব্যাঙ্কের হিসাব, এটা কেন্দ্রীয় সরকারের হিসাব। যখন আমরা ৫৯ হাজার হেক্টরের মতো ফুলফিল করছি, তখন এর থেকে অধিক অন্য কোনও রাজ্য ফুলফিল করতে পারেনি। আমরা ১,০৩,৬০২ জন ফিস ফার্মারকে ট্রেনিং দিয়েছি, আর সেখানে অন্য রাজ্যে কি হয়েছে। বিহারে, ১২,২৯০ জন ফিস ফার্মারকে ট্রেনিং দিয়েছে, মধ্যপ্রদেশ ১৪,১৫১ জন ফিস ফার্মারকে ট্রেনিং দিয়েছে, উত্তরপ্রদেশে ২১,১৩৯ ফিস ফার্মারকে ট্রেনিং দিয়েছে, উড়িষ্যায় ১৭,৩৩৭ জন ফিস ফার্মারকে ট্রেনিং দিয়েছে, হিসাবটা একটু দেখে নিন, তারপর কথা বলুন। ১৯৭২-৭৭ সাল পর্যন্ত এই রাজ্যে আপনারা একটাও মেকানাইজড বোট দিতে পেরেছেন? এই অগুনিত মৎস্যজীবি সম্প্রদায়ের মানুষকে নদীতে মাছ ধরার জন্য আপনারা একটাও বোট, একটাও জাল দিতে পেরেছেন? পারেননি, আর আজকে সেই জায়গায় দাঁড়িয়ে ১৯৮২-৮৩ সালে আমরা মেকানাইজড বোট দিয়েছি এবং যে স্কীম আমরা করেছি, সেই স্কীমে একজন ফিশারম্যান

প্রচুর বেনিফিটেড হচ্ছে। কংগ্রেসি মেম্বাররা বললেন আমার এই দপ্তর নাকি কোনও কাজ করেনি, টাকা তছরূপ হয়েছে। ওরা তদন্ত কমিশনের কথা বললেন, ঐসব ভয় আমাদের দেখাবেন না, আমরা জানি ও গোটডা ভারতবর্ষের মানুষও জানে, আপনারা কিভাবে দুর্নীতি করেছেন। আমরা কখনও দুর্নীতির কাজ করি না, আপনাদের স্বভাব দুর্নীতি করা, গরিব মানুষের টাকা আত্মসাত করা। আমরা গরিব মানুষকে দিই, আমাদের বাধা, অসুবিধা থাকতে পারে, ভুল ত্রুটি থাকতে পারে কিন্তু গরিব মানুষের টাকা নিয়ে প্রবঞ্চনা বামফ্রন্ট করে না। দুর্নীতির একটা ইনস্ট্যান্স পি এ কমিটির রিপোর্টে দেখতে পারবেন? এইরকম কোনও নজির নেই। আমি বলছি যে প্রকল্প যে কাজ আমরা করেছি পশ্চিমবঙ্গে গোটা ভারতবর্ষে তা মডেল হিসাবে আছে। যে স্কীম বামফ্রন্ট নিয়েছে সেইরকম একটা স্কীম দেখাতে পারবেন না কংগ্রেস আমলে হয়েছে। আপনারা দেখাতে পারবেন না আমাদের স্কীম অন্যকোনও রাজ্যে হয়েছিল, সেখান থেকে সেই স্কীম আমরা ধার করে নিয়ে এসেছি। মৎস্যজীবিদের জন্য যে উন্নয়নমূলক প্রকল্প গ্রহণ করা হয়েছে তারমধ্যে আছে একজন ফিসারম্যান মারা গেলে ১৫ হাজার টাকা পাবেন এবং আহত হলে ৭ হাজার টাকা পাবেন সেই স্কীম আমরা চালু করেছি। ৬০ বছরের বেশি কোনও মৎস্যজীবির বয়স হলে তিনি পেনসন পাবেন। গোটা ভারতবর্ষে এই পরিকল্পনা নেই। আজকে যে সমস্ত ওয়াটার এরিয়া পতিত পড়ে আছে সেই সমস্ত জলাশয়ে সামাজিক মৎস্য চাষের পরিকল্পনা নিয়েছি। কোথাও দেখাতে পারবেন না ভারতবর্ষে যে এইরকম পরিকল্পনা নিয়েছে। দুস্থ মৎস্যজীবি যারা সমুদ্রে নদীতে মাছ ধরে তাদের ৫০ ভাগ অনুদান এবং ৫০ ভাগ ঋণ এই প্রকল্পের সাথে যুক্ত করা হয়েছে। আমরা পশ্চিমবঙ্গে এই কাজ করেছি বলে আপনাদের এত গায়ের জ্বালা। ভেড়ির মালিকদের জন্য আমাদের স্কীম নেই, দুস্থ মৎস্যজীবি, গরিব মানুষ বেকার যুবক, সাধারণ লোকের জন্য আমাদের স্কীম। আমরা এইসব জলাশয়কে কাজে লাগিয়ে মৎস্য উৎপাদন বাড়াতে চাই, গ্রামে কর্ম সংস্থান করতে চাই এবং গ্রামের অর্থনৈতিক উন্নতি ঘটাতে চাই। বিরোধী দলের সদস্য সত্য বাপুলি মহাশয় যেসব কথা বলেছেন, আমিও কিছুদিন বিরোধী দলের সদস্য ছিলাম, কিন্তু ওদের মতো কুরুচিপূর্ণ বক্তৃতা কোনওদিন দিইনি। এইসব কথা ওদের মুখে শোভা পায়। কনস্ট্রাকটিভ ক্রিটিসিজন করতে গেলে যে ধ্যানধারনা থাকা দরকার তা ওদের নেই। তাই আমি সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বাজেটকে সমর্থন করার আবেদন জানিয়ে আমার বক্তৃতা শেষ করছি।

The motion of Shri Sultan Ahmed that the amount of Demand be reduced to Re.1/- was then put and lost.

The motion of Shri Sultan Ahmed. Shri Saugata Roy, Shri Apurbalal Majumder and Shri Satya Ranjan Bapuli that the amount of Demand be reduced by Rs.100/- was then put and lost.

The motion of Shri Kiranmay Nanda that a sum of Rs.24,04,15,000 be granted for expenditure under Demand No.51, Major Heads: "2405 Fisheries' 4405-Capital Outlay on Fisheries and 6405-Loans for Fisheries" (This is inclusive of a total sum of Rs.6,01,04,000 already voted on account in March, 1990) was then put and a division was taken with the following results.

**AYES**

Abdul Basar, Shri
Abdul Quiyom Molla, Shri
Abdus Sobhan Gazi, Shri
Bauri, Shri Gobinda
Bhattacharjee, Shri Buddhadeb
Biswas, Shri Kumud Ranjan
Bose, Shri Nirmal Kumar
Chaki, Shri Swadesh
Chakraborty, Shri Surya
Chatterjee, Shrimati Nirupama
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Ananda Gopal
De, Shri Bibhuti Bhusan
Deb Sharma, Shri Ramani Kanta
Doloi, Shri Siba Prasad
Ganguly, Shri Santi Ranjan
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Susanta
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Kar, Shri Ramsankar
Kisku, Shri Lakhi Ram
Kisku, Shri Upen
Koley, Shri Barindra Nath
Kumar, Shri Pandab
M. Ansaruddin, Shri
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Gunadhar

Maity, Shri Hrishikesh

Maity, Shri Sukhendu

Majhi, Shri Surendra Nath

Maji, Shri Pannalal

Malik, Shri Sreedhar

Malick, Shri Shiba Prasad

Mamtaz Begum, Shrimati

Mandal, Shri Prabhanjan Kumar

Mandi, Shri Rampada

Mazumdar, Shri Dilip Kumar

Minj, Shri Prakash

Mohanta, Shri Madhabendu

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Biswanath

Mondal, Shri Ganesh

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, shri Mir Quasem

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukhopadhyay, Dr. Ambarish

Murmu, Shri Sarkar

Murmu, Shri Sufal

Naskar, Shri Sundar

Neogy, Shri Brajo Gopal

Pradhan, Shri Prasanta

Pramanik, Shri Abinash

Ray, Shri Birendra Narayan

Roy, Shri Amalendra

Roy, Shri Hemanta

Roy, Shri Mrinal Kanti

Roy, Shri Sada Kanta

Roy, Shri Tapan

Roy Barman, shri Khitibhusan

Saha, Shri Kripa Sindhu

Satpathi, Shri Abani Bhusan

Sayed Md. Masih, Shri

Sen, Shri Sachin

Shish Mohammad, Shri

Singha, Shri Suresh

Sinha, Shri Nirmal Kanti

Sinha, Shri Santosh Kumar

Syed Nawab Jani, Shri Mirza

Tudu, Shri Bikram

Tudu, Shri Durga

**NOES**

Bandyopadhyay, Shri Sudip

Banerjee, Shri Mrityunjay

Bapuli, Shri Satyaranjan

Basu Mallick, Shri Suhrid

Bhunia, Dr. Manas

Ghosh, Shri Asok

Roy, Shri Saugat

The Ayes being 74 and the Noes 7, the motion was carried.

## LEGISLATION

**Mr. Speaker :** Today, we have got 3 Municipal Corporations Bills as reported by the Select Committee in the list of business. One hour

time is allotted for each bill. Now, Mr. Bapuli, I intend to hold the discussion together. The voting will be done separately. What is your Opinion ?

**Shri Satyaranjan Bapuli :** We agree, Sir.

**Mr. Speaker :** Thank you. The discussion on all bills will be taken up together but the voting will be done separately.

**The Asansol Municipal Corporation Bill, 1989, as reported by the Select Committee**

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the Asansol Municipal Corporation Bill, 1989, as reported by the Select Committee be taken into consideration.

**The Siliguri Municipal Corporation Bill, 1989, as reported by the Select Committee**

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the siliguri Municipal Corporation Bill, 1989, as reported by the Select Committee be taken into consideration.

**The Chandernagore Municipal Corporation Bill, 1989, as reported by the Select Committee**

**Shri Buddhadeb Bhattachajree :** Sir, I beg to move that the Chandernagore Municipal Corporation Bill, 1989, as reported by the Select Committee, be taken into consideration.

[10-10 — 10-20 A.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় স্পিকার মহাশয়, আজকে এই সভায় মাননীয় বুদ্ধদেববাবু শিলিগুড়ি, চন্দননগর, আসানসোল পৌরসভাগুলিকে কর্পোরেশনের স্টাটাস দেবার প্রশ্নে যে বিল এনেছেন নীতিগতভাবে সেগুলিকে আমরা নিশ্চয়ই সমর্থন করি কিন্তু এ সম্পর্কে কিছু প্রশ্ন আমাদের আছে, সেগুলি তার কাছে তুলে ধরছি। আমার প্রথম প্রশ্ন হচ্ছে, যে সিলেক্ট কমিটির মধ্যে দিয়ে এই বিলগুলি পাশ হয়ে এসেছে সেই সদস্যদের তালিকায় প্রথম নাম দেখছি শ্রীগৌর চক্রবর্তীর যিনি শিলিগুড়ির এম.এল.এ। গত তিনদিন ধরে সংবাদপত্রে দেখছি যে নানান কনফ্লিকটেড রিপোর্ট বেরিয়েছে এই বলে যে গৌরবাবু এখনও সি.পি.এম. দলে আছেন কিনা, তাকে সাসপেন্ড করা হয়েছে কিনা, বিধানসভা থেকে এই সিলেক্ট কমিটির সদস্য পদত্যাগ করেছেন কিনা ইত্যাদি। শিলিগুড়ির এই বিধায়ক যার কাছে আজকে আমাদের বক্তব্য শোনার খুব আগ্রহ ছিল এইজন্য যে তিনি একজন নির্বাচিত জনপ্রতিনিধি, এই যে মিউনিসিপ্যালিটি থেকে কর্পোরেশনের স্টাটাসে আনার ব্যাপারে বামফ্রন্ট সরকার এতবড় সিদ্ধান্ত নিচ্ছেন, সে সম্পর্কে তিনি কি ভাবছেন সেটা জানা দরকার কিন্তু সেই কেন্দ্রের বিধায়ক তিনি আজকে মিসিং, তাকে হাউসে খুঁজে পাওয়া যাচ্ছে না। স্যার, এতবড় একটা ঘটনার সাক্ষী হিসাবে দলের নির্বাচিত প্রতিনিধি যদি সভার মধ্যে অনুপস্থিত

থাকেন তাহলে বিরোধীপক্ষ থেকে আমরা একটু উদ্বেগ প্রকাশ করতেই পারি। আমি স্যার, তাই প্রথমেই আমার উদ্বেগ প্রকাশ করছি। সেখানকার নির্বাচিত জনপ্রতিনিধি তার বক্তব্য বুদ্ধদেববাবুর কাছে জানিয়ে গিয়েছেন কিনা তা জানবার আগ্রহ আমাদের থাকলো। আমার দ্বিতীয় কথা হল, এই তিনটি মিউনিসিপ্যালিটিকে আপনারা যে কর্পোরেশনে উন্নীত করবেন এগুলি কিন্তু ঝুম টাউন-শিলিগুড়ি, চন্দননগর, আসানসোল। এখানে ব্ল্যাক মানি রোল করার পসিবিলিটি থেকেই যাবে। তার কারণ, যে কোন স্মু টাউনকে মিউনিসিপ্যালিটি থেকে যখনই কর্পোরেশনে উন্নীত করবেন তখন বহু মানুশের তার প্রতি নজর পড়বেই। যারা অসাধু ব্যবসায়ী, অসাধু প্রমোটার তারা মিউনিসিপ্যালিটি থেকে কর্পোরেশনে যাবার পর সেখানে টাকা পয়সা নানান রকমভাবে আমদানি করার চেষ্টা করবেই। কাজেই প্রথম থেকেই আপনাদের কসাসলি স্টেপিং নিতেই হবে। মিউনিসিপ্যালিটি থেকে কর্পোরেশনে উন্নীত করতে গিয়ে আপনি কতকগুলি পদক্ষেপ এখানে নিশ্চয় নেবেন। New provision for administration of Municipal fund, Municipal taxation, Bustee improvement, sewerage, drainage, public health, water supply, building, safety, street regulations. আপনি কাঠামোগত এই পরিবর্তনগুলি এরসঙ্গে সংযোজন করছেন। এগুলির উদ্দেশ্য মহত কিন্তু এই মিউনিসিপ্যালিটি থেকে কর্পোরেশনে কাঠামোগত পরিবর্তন করতে গিয়ে আপনার দপ্তরের সেই ইনফ্রাস্ট্রাকচার আছে কিনা সে বিষয়ে আমাদের সন্দেহ আছে। কলকাতা এবং হাওড়া কর্পোরেশনের ক্ষেত্রে আমরা দেখেছি সেই ইনফ্রাস্ট্রাকচার নেই। আমরা দেখেছি, সরকারের বহু ঘোষিত নীতি এই কর্পোরেশনগুলির মাধ্যমে ইমপ্লিমেনটেড হচ্ছে না। তৃতীয়, কর্পোরেশন এবং পৌরসভা ও দুর্নীতি এই দুটি কথা এমনভাবে একে অপরের সঙ্গে জড়িত আছে যে রাজ্যের মানুষের মধ্যে এই ধারনাটা বদ্ধমূল হয়ে গিয়েছে যে পৌরসভা এবং দুর্নীতি এ দুটি কথা যেন একে অপরের পরিপূরক হয়ে গিয়েছে। আজকে স্যার, ওরা নিজেরাই বলে ফেলেন যে পৌরসভাকে দুর্নীতিমুক্ত করা সম্ভবপর নয়। কলকাতার মেয়র নিজেই বলেছেন যে কলকাতা পৌরসভাকে দুর্নীতিমুক্ত করা আমার পক্ষে সম্ভবপর নয়। স্যার, একথাগুলি আমাদের ভাবায়। একটা কর্পোরেশনের মেয়র নিজেই দাঁড়িয়ে বলছেন যে এই কর্পোরেশন দুর্নীতিপরায়ন। মন্ত্রী বলছেন যে পৌরসভাকে দুর্নীতিমুক্ত করা সম্ভবপর নয়। এইসব কথা যখন ওরা নিজেরাই বলছেন তখন আবার নতুন করে কয়েকটি মিউনিসিপ্যালিটিকে কর্পোরেশনে উন্নীত করছেন। এই কর্পোরেশনগুলি তৈরি হবার পর থেকে আমাদের মনের মধ্যে একটা ধারনা উঁকি মারছে যে এই কর্পোরেশনে ভবিষ্যতে দুর্নীতির আঁকড়াখানা হয়ে উঠবে। তার কারণ এই সম্পর্কে আপনার বক্তব্য, আপনার ভূমিকা, কর্পোরেশন সম্পর্কে তীব্র খানিকটা সমালোচনা মূলক মন্তব্য মানুষের ধারনাকে বদ্ধমূল করেছে যে কর্পোরেশন তৈরি হয়ে গেলেও দুর্নীতি মুক্ত করা কখনই সম্ভব হবেনা। আপনি ক্লজ ৫-এতে জানিয়েছেন যে কর্পোরেশনে মোটামুটি ৫০ জন কাউন্সিলর থাকবে, কোনও অবস্থাতেই ৩৫ জনের নিচে থাকবে না, আর ৩ জন অলটারম্যান থাকবে। আমার মনে হচ্ছে, ৩টি কর্পোরেশনে এই সদস্য বৃদ্ধির যে কাঠামো এনেছেন তাতে সর্বোচ্চ ৫০ জন কাউন্সিলর এবং ৩ জন অলটারম্যান, আমি আপনাকে বলবো যে আপনি নুতন দৃষ্টিভঙ্গী নিয়ে এখানে চেষ্টা করুন এবং দেখুন যে অন্তত তফসিলি জাতির ক্ষেত্রে রিজার্ভেশন এই পৌরসভায় রাখা সম্ভবপর কিনা। দিল্লি মিউনিসিপ্যাল কর্পোরেশড় অ্যাক্ট, ১৯৫৭,

তারপরে বোম্বে মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যাক্ট ১৯৮৮ এবং কর্নাটক মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যাক্ট, ১৯৭৬, এখানে আমরা দেখেছি যে সিডিউল্ড কাস্টস এবং সিডিউল্ড ট্রাইবসের জন্য আসন সংরক্ষণের ব্যবস্থা করা হয়েছে।

**মিঃ স্পিকার ঃ মিঃ বন্দ্যোপাধ্যায়, অ্যামেন্ডমেন্ট আছে। অ্যামেন্ডমেন্টগুলি সার্কলেট করা হয়েছে।**

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, সার্কুলেট হয়েছে কিন্তু আমার কাছে এখনও আসেনি। আজকে তফসিলি জাতি এবং মহিলা - এই দুটি ক্ষেত্রেই এই সিদ্ধান্ত সরকারের তরফ থেকে ঘোষণা করা হয়েছে। মহিলাদের জন্য এই জনপ্রতিনিধিত্ব আইন আনবার জন্য সারা ভারতবর্ষে উদ্যোগ শুরু হয়েছে। সে ক্ষেত্রে মহিলাদের পার্টিসিপেশন করার বিষয়টা আমার মনে হয় নিঃসন্দেহে একটা সৎ পদক্ষেপ। এটা গৃহিত হয়েছে বলে আপনাকে অভিনন্দন জানাচ্ছি। এর পলে আপনাকে ভোটার তালিকা প্রস্তুতের কাজে হাত দিতে হবে। এই ভোটার তালিকা প্রস্তুতি নিয়ে আমাদের অভিযোগের কথা আমরা বারে বারে বলেছি। এই ভোটার তালিকা প্রস্তুতের বিষয়টা রাজ্য সরকারের নিজস্ব মেশিনারিতে না রেখে ইলেকশন কমিশন অব ইন্ডিয়ার অধীনে ইলেকশন অথরিটির মাধ্যমে যদি ভোটার তালিকা তৈরির কাজ সম্পন্ন করা যায় তাহলে এটা সবদিক থেকে গ্রহণযোগ্য হতে পারে। ভোটার তালিকা প্রস্তুতের কাজ রাজ্য সরকারের নিজস্ব মেসিনারির মাধ্যমে হলে ঐ ভোটার তালিকায় কারচুপি হবে। সেই ভোটার তালিকায় বেছে বেছে কংগ্রেস সমর্থকদের নাম, সি.পি.এম সমর্থকদের নাম বাদ যাবার সম্ভাবনা থাকবে। এরফলে যে ভোটার তালিকা চূড়ান্তভাবে প্রকাশিত হবে সেই ভোটার তালিকা কখনই প্রকৃত অর্থে গণতান্ত্রিক কাঠামোতে নাগরিকদের যে ভোটাধিকারের প্রশ্ন আছে, সেই অধিকার থেকে তারা বঞ্চিত হবে। এই সরকার যতদিন ধরে আছে সাধারণ নাগরিকের মনে এই আশঙ্কা বদ্ধমূল হয়ে আছে। কাজেই কর্পোরেশনের এই ভোটার তালিকায় কাজ আপনি ইলেকশন কমিশন অব ইন্ডিয়ার অধীনে ইলেকশন অথরিটির মাধ্যমে তৈরি করুন।

[10-20 — 10-30 A.M.]

এরপরে আমি আপনাকে আর একটা কথা বলবো। মিউনিসিপ্যালিটি বা কর্পোরেশন বোর্ড ভেঙে দেওয়ার প্রশ্নে আপনি আমলাদের রিপোর্টের উপরে নির্ভর করে করেন। এই আমলারা আপনাকে ডুবিয়ে দিতে পারে। আপনি বহরমপুর মিউনিসিপ্যালিটি আমলাদের রিপোর্টের উপরে ভিত্তি করে ভেঙে দিলেন। সেই বহরমপুর মিউনিসিপ্যালিটি ভেঙে দেবার সিদ্ধান্ত হাইকোর্ট থেকে বাতিল করে দিল। সেই সম্পর্কে ব্যাখ্যা দেওয়া হয়েছে যে কোথাও কোথাও অসামঞ্জস্য রয়েছে। আপনাকে এটা মানতে হবে, হাইকোর্ট যেভাবে আপনার বিপক্ষে গেছে তাতে সেই মুহূর্তে আপনার পৌরসভা থেকে পদত্যাগ করা উচিত ছিল। একটা সুষ্ঠু গণতান্ত্রিক কাঠামোর দেশে হাইকোর্টের স্ট্রিকচার যদি কোনও মন্ত্রীর বিরুদ্ধে যায়, তখন আপনার মতো আদর্শবাদি মানুষ আমি আপনাকে আজও মনেকরি মন্ত্রী সভায় যারা আদর্শবাদি মানুষ কয়েকজন আছেন, তাদের মধ্যে আপনি নিশ্চয়ই একজন, আপনার বিরুদ্ধে যখন হাইকোর্টের স্ট্রিকচার গিয়েছিল এবং আপনি যে বিষয়টা একটা প্রেসটিজ ইস্যু করে তুলেছিলেন

বহরমপুর পৌরসভা ভাঙার বিষয়টাকে নিয়ে আপনি একটা আনকমপ্রোমাইজ অ্যাটিচ্যুড নিয়েছিলেন, আমাদের দলের পক্ষ থেকে বারংবার আপনাকে বলা হয়েছিল বহরমপুর পৌরসভা সম্পর্কে আপনি বিমাতৃ সুলভ মনোভাব গ্রহণ করবেন না, এ গণতান্ত্রিক ব্যবস্থাকে আপনি লঙ্ঘিত করেছেন। এটা আপনার পক্ষে অনুচিত কাজ হয়েছে। আপনি সেই কথায় কর্ণপাত করলেন না, অফিসারদের দ্বারা মিসলিড হয়ে, অফিসারদের রিপোর্টের ভিত্তিতে আপনি একটা এমন সিদ্ধান্ত গ্রহণ করলেন যে সিদ্ধান্ত আপনার ভাবমূর্তিকে কালিমা লিপ্ত করেছে। আর আজকে আপনি আপনার সেই অতীতের ভুলকে প্রায়শ্চিত্ত করবার জন্য আপনি যে সঠিক কাজ করেছিলেন, সেটা বোঝাবার জন্য আজকে বহরমপুর পৌরসভার নির্বাচনে যে অত্যাচার, জুলুম এখান থেকে শুরু হয়েছে, যেমন করে হোক বহরমপুর পৌরসভার দখল আমাদের নিতে হবে, কারণ আপনি প্রমাণ করতে চেয়েছেন এই সরকার যে আপনাদের সিদ্ধান্তকে বহরমপুরের জনগণ মেনে নিয়েছিল, এই ধারনাকে বদ্ধমূল করতে গিয়ে বহরমপুর শহরের নির্বাচন, কলকাতার ৪৬ নং ওয়ার্ডের নির্বাচন বা দুই নং ওয়ার্ডের নির্বাচন, ১০ নং ওয়ার্ডের নির্বাচন এরসঙ্গে ভবিষ্যতে আমরা প্রমাণ করে দেব, এই মানসিকতা নিয়ে সেখানকার নির্বাচনে আপনার দল অংশ নিতে চলেছে। আমি আপনাকে বলতে চাই যে অভিযোগে আপনি বহরমপুর পৌরসভাকে ভেঙেছেন - যদি ভাঙতেই হয় আপনাকে দুর্নীতির অভিযোগে তাহলে প্রথমে ভাঙা দরকার ছিল কলকাতা কর্পোরেশনকে। আপনার মেয়র নিজে বলছেন আমরা দুর্নীতি মুক্ত করতে পারিনি কলকাতা পৌরসভাকে, আর তারপরও কেন আপনি কলকাতা পৌরসভাকে ভেঙে কেন পদক্ষেপ নেন নি? বহরমপুর পৌরসভাকে ভাঙবার জন্য দুর্নীতির অভিযোগ এনেছেন, আপনার কয়েকজন অফিসার আর কলকাতা পৌরসভাকে ভেঙে দেওয়া দরকার এই কারণে, মেয়র নিজে বলেছেন কলকাতা কর্পোরেশনে দুর্নীতি, আপনি নিজে বলেছেন দুর্নীতি মুক্ত করতে পারিনি, মেয়রের এই অসহায় উক্তি, আজকে তো সব জায়গায়ই দুর্নীতি হচ্ছে, কলকাতা পৌরসভায় দুর্নীতি থাকবে, এটা আর আশ্চর্যের কথা কি কোথায় নামিয়ে নিয়ে এসেছেন বিষয়টাকে? তাই বলি বহরমপুর পৌরসভা ভাঙা আপনার রাজনৈতিক জীবনে কলঙ্ক লেপন করেছে। অগণতান্ত্রিক পদ্ধতিতে আপনি বহরমপুর পৌরসভাকে ভেঙেছেন। এই সিদ্ধান্তকে স্বাগত জানাতাম যদি আপনি কলকাতা পৌরসভাকে একইরকম বলিষ্ঠভাবে সেই দৃঢ় চেতা মানসিকতা নিয়ে আপনি কলকাতা পৌরসভাকে যদি ভেঙে দিতেন দুর্নীতির অভিযোগে, তাহলে বুঝতাম, আপনার বিচার সমানভাবে প্রয়োগ করা হয়েছে। আপনি অডিট করাবেন বলেছেন এই কর্পোরেশনে। আমি আপনাকে বলি, রাজ্য সরকারের ফাইনানশিয়াল অফিসারকে দিয়ে অডিট করানোর প্রতি মানুষের বিশ্বাস কমে গেছে। পঞ্চায়েত বলুন, পঞ্চায়েত সমিতিতে বলুন, জেলা পরিষদে বলুন, যে অডিটগুলো হচ্ছে, সেই অডিট রিপোর্টগুলোকে পেশ করা হচ্ছে না। একটা রাজ্য সরকারের অফিসারের কি হিম্মত আছে, কি বুকের পাটা আছে জেলা পরিষদ বা পঞ্চায়েত সমিতির খাতা পত্র দেখে যদি দুর্নীতির সংবাদ দেখে, দুর্নীতির যদি প্রমান থাকে, সে তার বিরুদ্ধে সরাসরি রিপোর্ট রাখবে? এই মানসিকতাই নেই, কারণ গোটা অ্যাডমিনিস্ট্রেশন সেট আপটা আজকে আপনারা পলিটিসাইজ করে তুলেছেন। অফিসারদের কথা বলবেন, আজকে মানসিক শুক্তি তারা হারিয়ে ফেলেছে, সেই সাহস তাদের নেই, আজকে তাদের যে কোনও দপ্তরে দুর্নীতি দেখলে সেই সম্পর্কে তারা কোনও

কথা বলবে। গোটা অ্যাডমিনিস্ট্রেশন মেশিনারি, অ্যাডমিনিস্ট্রেটিভ সিসটেম আজকে পলিউটেড হয়ে গেছে। আজকে সেই পলিউটেড মেশিনারির সেট আপ নিয়ে আপনি অডিট করাবেন অফিসারদের দিয়ে, এই কথা আপনি বাদ দিয়ে দিন। আপনি কনট্রোলার অ্যাড অডিটার জেনারেল অব ইন্ডিয়ার মাধ্যমে পৌরসভাগুলোর অডিট করবার জন্য প্রস্তাবগুলো আলোচনা করুন। আপনার স্টেটের অফিসারদের দিয়ে এই জিনিস সম্পূর্ণ হতে পারে না। আপনার স্টেট অফিসারকে দিয়ে এই জিনিস সম্পন্ন হতে পারে না। অডিট রিপোর্টগুলি যদি সি এ জি'র মাধ্যমে হয়, তাহলে ভাল হয়। সেইজন্য আপনি আজকে একটা বলিষ্ঠ সিদ্ধান্ত নিন যে, পঞ্চায়েত, পৌরসভা, কর্পোরেশন প্রতিটির অডিট রিপোর্ট সি এ জি'র মাধ্যমে আপনি পরিচালিত করবেন, রাজ্যের ফিনান্স অফিসারদের দিয়ে করবেন না। আমি যে কথা দিয়ে শুরু করেছিলাম সে কথাই আবার বলি, কর্পোরেশন যখনই হবে তখনই অসাধু প্রোমোটরদের নজর পড়বে, সেখান থেকে হাই রাইজ বিল্ডিং করার অনেক সুযোগ সুবিধা পাবে। আপনি জানেন কলকাতা পৌরসভা ইতি-মধ্যেই অসাধু প্রমোটরদের হাতে বিক্রি হয়ে গেছে। ফতেপুরিয়া, বাজোরিয়া, কাজোরিয়ারা কলকাতা শহরকে কিনে নিয়েছে। ৫২০০ ইললিগ্যাল বিল্ডিংস কলকাতায় হয়েছে। মেয়র ইন কাউন্সিলের সদস্য নির্মল মুখার্জি এইকথা বলেছেন এবং 'ইন্ডিয়া টু-ডে' পত্রিকায় তার ইন্টারভিউ বেরিয়েছে। ফতেপুরিয়া, বাজোরিয়া, কাজুরিয়ারা কলকাতা শহরকে কিনে নিয়েছে, বিভিন্ন বাজারে আগুন লাগিয়ে দিয়েছে। কোটি কোটি টাকার মুনাফা লুঠে নিয়েছে এই শহর থেকে। আমি একথা বার বার বলেছি, এই বিধানসভায় দাঁড়িয়ে অভিযোগ করেছি, বিল্ডিং করার নামে প্রমোটাররা কোটি কোটি টাকা লুঠ করছে, কর্পোরেশনের ক্ষতি করছে এবং কলকাতা শহরের ক্ষতি করছে। অথচ এ সম্পর্কে আজ পর্যন্ত আপনার কোনও সার্থক পদক্ষেপ নেই। একটা ঘটনারও সঠিক তদন্ত করেননি। একটা হাউস কমিটি গঠন করে আপনি দুর্নীতির মূলে কুঠারাঘাত করতে পারেন নি। যদি আপনি একটা হাউস কমিটি গঠন করতেন তাহলে আপনি গ্রহণ করলেন না। যে শহরে রাজ্য সরকারের হেড কোয়াটার সেই শহরের বুকে যে বিপুল পরিমাণ দুর্নীতি হচ্ছে তারজন্য একটা হাউস কমিটি গঠন করার দাবি এই হাউসে বার বার উত্থাপিত হয়েছে। আমরা বলেছিলাম, আপনি আমাদের একটা অন্তত সুযোগ করে দিন যাতে আমরা তদন্ত কমিটির সামনে আমাদের বিভিন্ন কাগজ-পত্র নিয়ে উপস্থিত হতে পারি। প্রমাণ করে দিতে পারি যে এই অসাধু প্রমোটররা সামান্য কিছু অর্থের বিনিময় — ফতেপুরিয়া, কাজোরিয়া, বাজোরিয়ারা - ৭০ কোটি টাকার বেশি টাকা মুনাফা করে নিয়ে গেছে, যে টাকা কর্পোরেশনের নিজস্ব সম্পদ হতে পারত। এবারে অসাধু প্রমোটরদের নজর পড়বে এই সমস্ত কর্পোরেশনগুলির দিকে। অসাধু প্রমোটররা বুঝে নিয়েছে যে, তারা যাই করুক না কেন, তাদের শাস্তি হয় না। এবং লোকেও এটা বুঝে নিয়েছে। প্রদীপ কুন্ডলিয়ার শাস্তি হয়নি। আমি বাজেট বক্তৃতায় বলেছি, প্রদীপ কুন্ডলিয়ার মামলা যেভাবে ধীর, শ্লথ গতিতে এবং অবহেলার সঙ্গে চলছে তাতে প্রদীপ কুন্ডলিয়া শহরের বুকে বুক ফুলিয়ে ঘুরে বেড়াবার সুযোগ পাচ্ছে। বহাল তবিয়তে গলায় সোনার চেন পরে ফ্রিম রিলিড অনুষ্ঠান করছে। যে ব্যক্তি কলকাতা শহরকে কলুষিত করল, কালিমালিপ্ত করল অত বড় একটা কেলেঙ্কারি ঘটিয়ে সে কলকাতা শহরের বুকেই বহাল তবিয়তে ঘুরে বেড়াচ্ছে। এই সাহস সে কোথা থেকে পায়? আপনি সেই দপ্তরের মন্ত্রী হওয়া সত্ত্বেও এই জিনিস ঘটছে! প্রদীপ কুন্ডলিয়ার

শান্তির ব্যাপারে সরকারের দৃঢ় মনোভাব আরও বলিষ্ঠভাবে প্রকাশিত হওয়া উচিত ছিল তা না হয়ে আপনারা তার কাছে আত্ম-সমর্পণ করছেন। আপনার অজান্তে আপনার দলের কোনও কোনও মানুষ অসাধু প্রমোটরদের সঙ্গে গোপনে যোগাযোগ করছে। আপনাকে এই সমস্ত জিনিস অনুসন্ধান করে দেখে ব্যবস্থা গ্রহণ করতে হবে। আপনি শুধু মন্ত্রী নন, আপনি সি.পি.এম পার্টির প্রথম সারির নেতা। আমি আজকে আপনাকে বলছি, এই অসাধু প্রমোটরদের একাংশের সঙ্গে আপনার দলের একাংশের যদি যোগাযোগ না থাকে, তাহলে ওরা এত মাথায় ওঠে কি করে? কখনই উঠতে পারে না, শহর কলকাতায় ঘুরে বেড়াতে পারে না। আজকে প্রদীপ কুন্ডলিয়া যা করছে, প্রশাসনকে, আইনকে পরোয়া করছে না। আজকে কলকাতায় একটু হৈ-চৈ হচ্ছে, ফলে অসাধু প্রমোটরদের একটু অসুবিধা হচ্ছে তাই তারা শিলিগুড়িতে চলে যেতে চাইছে। শিলিগুড়ি হচ্ছে পশ্চিমবাংলার বুম্ টাউন, একটা শিল্প ক্ষেত্র, উত্তর বাংলার একটা প্রধান শহর হিসাবে শিলিগুড়ি অত্যন্ত গুরুত্বপূর্ণ শহর, সেই গুরুত্বপূর্ণ শহরের দিকে ওরা হাত বাড়াচ্ছে।

[10-30 — 10-40 A.M.]

আমি আপনাকে বলব যে এই সম্পর্কে প্রথম থেকে সচেতন থাকুন। নূতন পৌরসভা উন্নয়নের ক্ষেত্রে অনেক উন্নয়ন মুখি কর্মসূচি আপনি গ্রহণ করতে পারবেন, নানারকম টেন্ডারের ব্যাপার থাকবে, এদিকে নজর দিন। একটা নগরকে উন্নয়নমুখি করবার প্রথম দিকে যে পদক্ষেপ সেই টেন্ডারের দিকে নজর দিন। কলকাতা পৌরসভায় টেন্ডার স্ক্যানডেল হয়েছে, আমি আপনাকে আগে বলেছি টেন্ডার স্ক্যানডেলের কথা। আমি একটা জিনিস আপনার কাছ থেকে জানতে চাই, কলকাতা বাজারগুলি বিভিন্ন প্রোমোটরের হাতে দিলেন, সেটা কোনও কোনও সংবাদপত্রে বেরিয়েছিল, টেন্ডারের বিজ্ঞপ্তি, কত টাকার বিজ্ঞপ্তি, কতগুলি টেন্ডার এসেছিল এবং সেই টেন্ডাররা যা দাখিল করেছিল তার বিস্তৃত বিবরণ আপনি দেখাবেন। সংবাদপত্রে টেন্ডার স্ক্যানডেলের কথা শুনেছিলাম সেই কারণে আমি মনেকরি আপনার এই ক্ষেত্রে টেন্ডার স্ক্যানডেলের প্রশ্নে প্রথম দিকেই আমি আপনাকে অবহিত করতে চাই, আপনি এই প্রশ্নে অবহিত থাকুন এবং এ প্রশ্নে প্রথম থেকেই আপনার মনোভাবকে শক্ত করুন যাতে এই ব্যাপারে দৃষ্টি দিতে পারেন। আমি এই ব্যাপারে আগেও বলেছি আপনি সব সময় আপনার দপ্তরের টাকা খরচ করতে পারেন না। ইনটিগ্রেটেড ডেভেলপমেন্ট অফ স্মল অ্যান্ড মিডিয়াম টাউনস এ সম্বন্ধে আপনি আগে অভিযোগ করেছেন। ১৯৮৮-৮৯ সালে আপনার বাজেটে বরাদ্দ ছিল ২ কোটি টাকা। ছোট ও মাঝারি নগর উন্নয়নের জন্য, ১৯৮৮-৮৯ সালে বরাদ্দ দুকোটি টাকার মধ্যে আপনার অ্যাকচুয়াল এক্সপেনডিচার হয়েছিল ৭৪ লক্ষ ১৩ হাজার টাকা। আপনি বিরাট অঙ্কের টাকা খরচ করতে পারলেন না, এই অভিযোগ আপনার দপ্তর সম্পর্কে আমাদের আছে। আমি এর আগে বিলের কতকগুলি ক্লজ ধরে ধরে বলেছি। আপনি লক্ষ করেছেন কিনা জানিনা, আমি প্রথমে ক্লজ ৫ ধরে বলছি, ক্লজ ৩৩ ধরে বলেছি। ঐ বিলে ক্লজ ৩৩ এর মধ্যে ভোটার তালিকার প্রশ্ন আসে, বোর্ড ভাঙবার কথা আছে। ক্লজ ৭৭তে হিসাব অডিট করার প্রশ্ন আছে। আমি বলছি এবং সেই কারণেই বলতে চাই সামগ্রিক বাবে যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন সব সময়ে এটাই বলতে চাই সিডিউল সিক্সে Dealing in penaltis

including imprisonment আপনি এখানে একটু বলেছেন যে শিলিগুড়ি, চন্দননগর, আসানসোল মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে can impose daily fine in 36 offences and imprisonment in 11 types of cases' কিন্তু এটা দেখেছি হাওড়ার ক্ষেত্রে আছে 'impose daily fine in 34 offences and imprisonment is 10 types of cases' এই প্রশ্নে মাননীয় অপূর্ববাবু এবং মৃত্যুঞ্জয়বাবু আমাদের দলের তরফে আমাদের পক্ষে অত্যন্ত ভাল কতকগুলি মিনিটস অফ ডিসেনটস এখানে উপস্থাপিত করেছেন। সেই বিষয়গুলির উপর এখানে উপস্থাপিত করেছেন আমাদের দলের তরফ থেকে অতিব সুনির্দিষ্টভাবে রাখা হয়েছে। যে বিষয়গুলি আপনার দৃষ্টি আকৃষ্ট বলে আমাদের মনে হয়। আমাদের ক্লজ ওয়াইজ আলোচনার প্রশ্নে আমাদের দলের প্রশ্ন আমরা উপস্থাপিত করেছি এবং সব সময় যে কথা উপস্থাপিত করতে চাই মিউনিসিপ্যালিটি থেকে কর্পোরেশন এটাতে আপত্তি থাকবার কোনও কারণ থাকতে পারে না। সেই এলাকার মানুষ দীর্ঘদিন ধরে চেষ্টা করেছেন এটাকে করবেন এবং নিশ্চয়ই আপনার দপ্তর সেদিক থেকে পদক্ষেপ নেবেন, প্রথম দিকে মানুষের মনে সন্দেহ দানা বাঁধে। এগুলি বাস্তবায়িত না করে শুধু চমক দেওয়ার সুযোগ থাকে তাহলে এর উদ্দেশ্য মূলগত ভাবে সফল হবে না। তাই আপনার কতকগুলি ক্লজ সম্বন্ধে মোটামুটি বক্তব্য রেখে মিউনিসিপ্যালিটি থেকে কর্পোরেশন হবার যে প্রস্তাব তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শ্রীধর মালিক ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী শিলিগুড়ি, আসানসোল এবং চন্দননগর মিউনিসিপ্যালিটিকে কর্পোরেশন করবার জন্য যে বিল এনেছেন তাকে সমর্থন করে আমি দুই-একটি কথা বলতে চাই। মাননীয় সচীন সেন মহাশয় এই বিলে যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তাকে সমর্থন করছি এবং মাননীয় সদস্য সুহৃদ বসু মল্লিক মহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তার বিরোধিতা করছি। এখানে সুদীপবাবু মিউনিসিপ্যালিটিকে কর্পোরেশন করবার ব্যাপারে যা বলছিলেন তাতে প্রকৃতপক্ষে তিনি বিলকে সমর্থনই করে গেলেন। কারণ এক একটি মিউনিসিপ্যালিটির সঙ্গে বিভিন্নভাবে ডেভেলপমেন্টের কাজ, যেমন - বিভিন্নরকম শিল্প, শহরের ওয়াটার সাপ্লাই, স্যানিটেশন, এডুকেশন ইত্যাদি কাজ জড়িত, কিন্তু এসব মিউনিসিপ্যালিটির অধীনে থাকা সম্ভব নয়। এছাড়া মিউনিসিপ্যালিটি এলাকায় জনসংখ্যা দিনের পর দিন বৃদ্ধি পাচ্ছে। স্বাভাবিকভাবেই ঐ সমস্ত পৌরসভাগুলিকে কর্পোরেশন করবার প্রয়োজনিয়তা অনুভব করেই আজকে এখানে এই বিল আনা হয়েছে। মাননীয় সুদীপ ব্যানার্জি মহাশয় প্রকারান্তরে এই বিলকে সমর্থনই করে গেলেন। কিন্তু সমর্থন করেও কিছু উদ্দেশ্যমূলক বক্তব্য তিনি রাখলেন। তিনি বিভিন্নরকম দুর্নীতির কথা তুলেছেন, ইলেকশন কমিশনের দ্বারা ইলেকটোরাল রোল তৈরি করবার কথা বলেছেন এবং অডিটের বিষয়েও উল্লেখ করেছেন। মিঃ স্পিকার স্যার, আমি প্রথমে বলতে চাই, আমরা খুবই গর্বিত যে, সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গই একটি রাজ্য যেখানে মিউনিসিপ্যালিটিকে কর্পোরেশন করবার মধ্যে দিয়ে গণতান্ত্রিক যে সিস্টেম সেটা প্রকৃতপক্ষে এখানেই সর্ব প্রথম চালু করা হল। এটা কিন্তু ভারতবর্ষের খুব কম রাজ্যেই হয়েছে। এখানে সিডিউল্ড কাস্টস, সিডিউল্ড ট্রাইবস এবং মহিলাদের ক্ষেত্রে যে রিজারভেশন ব্যবস্থা হয়েছে সেটা একমাত্র কর্ণাটক রাজ্যে আছে। আর কোনও রাজ্যের কোনও কর্পোরেশনে এসব জিনিস নেই। তাই সেটা এখানে বাস্তবায়িত করবার জন্য অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে এবং সেটা রূপায়িত

হবে। তাই আমার দৃঢ় বিশ্বাস, বিরোধী দলের মাননীয় সদস্যরা একে মেনে নেবেন এবং সমর্থন করবেন। কিন্তু বিরোধী পক্ষ থেকে বলা হয়েছে যে, মিউনিসিপ্যালিটিগুলোকে কর্পোরেশন করলে সেগুলো চালানো কঠিন হবে এবং সেক্ষেত্রে ব্যর্থতা দেখা দেবে। বিশেষ করে তারা বলছিলেন যে, ইলেকটোরাল রোল তৈরির কাজটা ইলেকশন কমিশনের দ্বারা করতে হবে। আমি সুদীপবাবুকে জিজ্ঞাসা করি, ১৯৭৭ সাল থেকে এখানে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে। ইতিমধ্যে তিনবার পঞ্চায়েত ইলেকশন হয়েছে, অনেক পৌরসভা এবং কর্পোরেশনের নির্বাচন হয়েছে কিন্তু সেখানে কোথাও কেউ একথা বলতে পারেননি যে, ইলেকটোরাল রোল তৈরির ক্ষেত্রে কোনওরকম দুর্নীতি হয়েছে। বলা হয়েছে, সি.পি.এম. ভোটারদের নাম তোলা হয়েছে এবং কংগ্রেস ভোটারদের নাম বাদ দেওয়া হয়েছে। কিন্তু এই সমস্ত কথা বাতুলতা ছাড়া আর কিছু নয়।

[10-40 — 10-50 A.M.]

ভারতবর্ষের কোনও মানুষই পশ্চিমবাংলার ক্ষেত্রে এটা হচ্ছে এই কথা অস্বীকার করতে পারবেন না। ১৯৮২ সালে ভোটার লিস্টকে কেন্দ্র করে আপনারা মামলা করেছিলেন, কিন্তু কি তার পরিনতি হয়েছিল? আপনারা তাতে হেরে গিয়েছিলেন। এখন এই কথা বলার মানে সঠিকভাবে যেটা ব্যবস্থা নেওয়া হচ্ছে তার বিরুদ্ধে বিরোধিতা করা নয় কি? আপনারা নিজেরাই বলুন না, আপনারা দীর্ঘদিন পশ্চিমবাংলার বুকে ক্ষমতায় ছিলেন, সেই সময়ে, বিশেষ করে ১৯৭২-৭৭ সাল পর্যন্ত সময়ে ভোটার লিস্টের কি অবস্থা ছিল? ভোটার লিস্ট কিভাবে তৈরি করা হত? কোনও গরিব মানুষ বামফ্রন্টের যারা সমর্থক এদের নাম ভোটার লিস্টের মধ্যে ছিল না। ১৯৭৭ সালে যখন পার্লামেন্ট ইলেকশন হয়েছিল, যখন আমরা ভোটার লিস্টকে সংশোধন করতে পারিনি তখন গ্রামবাংলার লক্ষ লক্ষ মানুষ ভোটার লিস্টে ঠিকমতো নাম না থাকার জন্য পোলিং বুথে গিয়েও ভোট দিতে পারেন নি। এরপরে পশ্চিমবাংলার বুকে এতগুলো নির্বাচন হয়েছে, কোথাও কি সেই নজির আছে? কোথাও এই নজির নেই। আমরা একথা জোরের সঙ্গে বলতে পারি অনেক রাজ্যে যেখানে কংগ্রেসের দ্বারা পরিচালিত সেখানে ভোটার লিস্ট বলেই কিছু নেই। সেখানে গরিব মানুষরা ভোট দিতে পারে না। এইরকম নথি ত্র বহু আছে। পশ্চিমবাংলার বুকে বামপন্থীরা আসার পরে এখানে একটা গণতান্ত্রিক আবহাওয়া তৈরি হয়েছে, অথচ এর আগে গণতান্ত্রিক ব্যবস্থার উপরে প্রচন্ড আঘাত হানা হয়েছে। এখানে সুপারিসিড করা সম্পর্কে, বিশেষ করে বহরমপুর মিউনিসিপ্যালিটি সম্পর্কে বিরোধী পক্ষ থেকে বলা হয়েছে। পশ্চিমবাংলাতে গণতান্ত্রিক ব্যবস্থাপনার মাধ্যমে নির্বাচন হচ্ছে, সঠিকভাবে সব নির্বাচন হচ্ছে মিউনিসিপ্যালিটিগুলিতে। বামফ্রন্ট সরকার ক্ষমতায় প্রতিষ্ঠিত হবার পর সর্বক্ষেত্রেই, পঞ্চায়েতের ক্ষেত্রেও এই জিনিস হচ্ছে। আপনাদের আমলে পঞ্চায়েতের নির্বাচন কতদিন হয়নি? মিউনিসিপ্যালিটিগুলির নির্বাচন কতদিন হয়নি? কর্পোরেশনের নির্বাচন ঠিকমতো হত? পশ্চিমবাংলায় বামফ্রন্ট ক্ষমতায় আসার পর ঐ সমস্ত জায়গায় সুষ্ঠুভাবে নির্বাচন হচ্ছে এবং জনপ্রতিনিধিদের দ্বারা শাসনকার্য পরিচালিত হচ্ছে। কর্পোরেশনগুলিতে প্রকৃতপক্ষে গণতান্ত্রিক পদ্ধতিতে, অনেকটা স্বাধীনতার মাধ্যমে তারা কাজ করছেন। এখানে বহরমপুর মিউনিসিপ্যালিটির কথা বলা হয়েছে। সেখানে যে ধরনের কাজকর্ম হচ্ছিল, বেআইনি ভাবে

নিয়োগ করা হচ্ছিল তাতে একটা রাজ্য সরকারের অধীনে থেকে, একটা মিউনিসিপ্যালিটির নিজস্ব স্বাধীনতা নিশ্চয়ই থাকবে, কিন্তু এই ব্যাপারে রাজ্য সরকারের যে আইন আছে বেং যে সমস্ত রুলস আছে সেগুলোকে মেনে তো কাজ করতে হবে? বহরমপুরে ৫০০ লোককে বেআইনিভাবে নিয়োগ করা হয়েছে যাদের কোনও অ্যাপ্রুভ্যাল ছিল না। রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও অ্যাপ্রুভ্যাল দেওয়া হয়নি অথচ দেখলাম সেখানে আরও এক হাজার লোককে নিয়োগের ব্যবস্থা হচ্ছিল। এই কাজ ওখানে করেছেন। হৈ কাজকে কি কখনও সমর্থন করা সম্ভব? সুতরাং এখানে এর বিরোধিতা করার অর্থ খুবই পরিষ্কার। বহরমপুর মিউনিসিপ্যালিটি যে সমস্ত কাজ করেছেন যেমন, গঙ্গা অ্যাকশান প্লানের ব্যাপারে সুদীপবাবুর নিশ্চয়ই জানা আছে যে রাজ্য সরকারের পক্ষ থেকে যে টাকা বরাদ্দ করা হয়েছিল, সেই কাজ কি তাঁরা করেছেন বহরমপুরের মানুষ কি কখনও এই কথা স্বীকার করবেন? গঙ্গা ভাঙন রোধের কোনও ব্যবস্থা না নেওয়ার ফলে শহরের মধ্যে জল ঢুকে যায়। বন্যার ফলে মানুষ ক্ষতিগ্রস্থ হন। সবচাইতে আশ্চর্যের ব্যাপারে যে গঙ্গার জল শহরের মধ্যে ঢুকে যায়। সেখানে আপনারা কি করেছেন? আমি আপনাদের কাছে চ্যালেঞ্জ জানাচ্ছি, বলুন, সেখানে কি কাজ করেছেন? আপনাদের কাছে যদি কোনও প্রমাণ থাকে তবে তা দিন? আপনারা সেখানে কি কাজ করেছেন? সেখানে আপনারা এমন কতকগুলো কাজ করেছেন, এমন কতকগুলো নজির আছে, এমন কতকগুলো জায়গা আছে যেগুলো আপনারা হস্তান্তর করেছেন। সেখানে জমি হস্তান্তর করা যায়না। কিন্তু সেই জমি নিজেদের লোকেদের যত্রতত্র বিলি করা হল। কম দামে বিলি করা হল। যে জমির দাম ৮০ হাজার টাকা সেই জমি ৫ হাজার টাকায় বিলি করা হল। এইভাবে যে সম্পূর্ণ বেআইনিভাবে এইসমস্ত কাজগুলো তারা করে থাকেন তাতে কি তাদের সমর্থন করতে হবে? ডেভেলপমেন্টের টাকা যাচ্ছে, কিন্তু সেই টাকা দিয়ে কিছু হচ্ছে না। পঞ্চায়েতের ডেভেলপমেন্ট হয়নি, রাস্তাঘাট তৈরি করার জন্যে যে সমস্ত ডেভেলপমেন্টের টাকা চেয়েছে তা তারা কিছু পেটোয়া লোকেদের নিয়োগের জন্য এবং সেই লোকেরাই সেখানে চাকুরি করছে। তাদের সঠিক অ্যাপ্রুভাল নেই অথচ তাদের বেতন দেওয়া হয়েছে। এই সমস্ত জিনিস আমাদের সমর্থন করে যেতে হবে আপনারা বলেন? কোনও শুভবুদ্ধি সম্পন্ন মানুষ এই সমস্ত জিনিস সমর্থন করতে পারবেন না। আপনারা দুর্নীতির কথা বললেন, বহরমপুর যে জিনিস ঘটেছে সেটা কি দুর্নীতি নয়? আপনারা কর্পোরেশন সম্বন্ধে কিছু কিছু রেফারেন্স দিয়েছেন এবং তাতে বলেছেন যে মেয়োর এবং মিনিস্টার বলেছেন দুর্নীতি আছে। আজ যদি বামফ্রন্ট সরকারের কিছু দুর্নীতি হয়ে থাকে সেই দুর্নীতির সুত্রপাত কোথা থেকে তা নিশ্চয় আপনারা জানেন। এই দুর্নীতি কাদের থেকে এল এবং কিসের থেকে এল? আপনারা তো দীর্ঘদিন কর্পোরেশনে ছিলেন, সেখানকার শাসন পরিচালনা করেছেন কিছু ভেসটেড ইন্টারেসটেড পারসানকে এমনভাবে রক্ষা করেছেন যার পরিনতি আজকে আমাদের ভুগতে হচ্ছে এবং সেখান থেকেই শুরু হয়েছে এই দুর্নীতি। সুতরাং হঠাৎ করে এই দপ্তর ভালো হয়ে যাবে এত আর হতে পারে না। আসলে আপনারা ধান ভাঙতে শিবের গীত গাইতে শুরু করেছেন। এখন যে এই কর্পোরেশন করা হচ্ছে মিউনিসিপ্যালিটিগুলিকে এতে তো আনন্দ হওয়ার কথা। আপনারা যদি এই ব্যাপারে স্পেসিফিক কিছু সাজেসন দিতে পারতেন তাহলে ভালো হত। যদি আপনারা বলতে পারতেন কি তার প্রয়োজন, কি তার অবস্থা, আজকে এই অবস্থার মধ্যে

কি প্রয়োজন আছে ইত্যাদি এইসব প্রশ্ন রাখতেন তাহলে অন্তত বুঝতাম আপনাদের এই কর্পোরেশন করার ব্যাপারে আপনাদের চেষ্টা আছে। কিন্তু সেসব না করে দুর্নীতির কথা স্মরণ করিয়ে দিলেন, ডেমোক্রাটিক ব্যবস্থার কথা স্মরণ করিয়ে দিলেন, ইলেকটোরাল রোলের কথা স্মরণ করিয়ে দিয়ে আপনারা সাবধান করে দিলেন। এইসব না করলেই মনে হয় ভালো হত। যেহেতু পশ্চিমবঙ্গে এইরকম একটা পরিস্থিতি সেই কারনে পঞ্চায়েতকে মিউনিসিপ্যালিটিতে কনভার্ট করা হচ্ছে এবং মিউনিসিপ্যালিটিগুলিকে কর্পোরেশনে কনভার্ট করা হচ্ছে। কারণ পঞ্চায়েতের যে ক্ষমতা যে অর্থ বরাদ্দতা দিয়ে সবকিছু করা সম্ভব নয়। ঠিক সেইরকম মিউনিসিপ্যালিটির ক্ষেত্রেও একই অবস্থা। আপনারা যদি কিছু কনস্ট্রাকট্রিভ কথা বলতেন তাহলে নিশ্চয় সমর্থন করা যেত। আমি গর্বের সঙ্গে একথা বলতে চাই যে, কোথাও যা সম্ভব হয়নি পশ্চিমবঙ্গে তা সম্ভব হয়েছে। আপনারা এখানে অডিটের কথা বললেন, পঞ্চায়েতের অডিটের কথা এবং মিউনিসিপ্যালিটির অডিটের কথা বললেন আমি আপনাদের কাছে প্রশ্ন করছি আপনাদের আমলে পশ্চিমবঙ্গের বুকে মাত্র ১৪টি ১৫টি পঞ্চায়েত ইলেকশন হয়েছিল। পঞ্চায়েতের আয়-ব্যায়ের কোনও হিসাব-নিকাশ কোনওদিন আপনারা দেখাতে পেরেছেন? আমাদের আমলে পশ্চিমবঙ্গে একমাত্র সঠিকভাবে এবং নিয়মিতভাবে অডিটের ব্যবস্থা আছে। তবে অডিটের যে সমস্ত বিষয়গুলো থাকে তারমধ্যে কিছু ত্রুটি-বিচ্যুতি থাকতেই পারে এবং তা সঠিকভাবেই পয়েন্ট আউট করা আছে। আপনারা সি এ জি রিপোর্ট সম্বন্ধে বলেছেন। এই সি এ জি রিপোর্ট জানিয়েছে যে, সঠিকভাবেই পঞ্চায়েত অডিট হয়েছে। সব ব্যাপারে যদি সি এ জিকে দিয়ে অডিট করানো হয় তাহলে তো আর কাজ হবে না। আপনাদের সময়ে তো কোনও হিসাব-নিকাশ ছিল না। আপনাদের সময়ে টাকা-পয়সা তছনছ করা হত। কিন্তু বর্তমানে রাজ্য সরকারের মনোনীত লোক আছে, তারাই রক্ষণা-বেক্ষণের ব্যবস্থা করেন।

[10-50 — 11-20 A.M.]

তিনি বলেছেন যে ইলেকশন করতে হবে, গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার ইলেকশন কমিশন দিয়ে। তা নাহলে নাকি নিরপেক্ষ হবে না, নির্বাচন কার্যকরি হবে ন। '৭২ সালে নির্বাচন ঠিকমতো হয়েছিল? আবার দুইদিন বাদে তো এই কথা বলবেন গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার পার্লামেন্টে যখন লোকসভা নির্বাচন হবে, তখন কি বলবেন? সেখানে ইন্ডিপেনডেন্ট হবে না, নিরপেক্ষ হবে না, তখন কি ইন্ডিপেনডেন্ট কোনও সংস্থাকে দিয়ে করতে হবে। আমেরিকার প্রেসিডেন্ট বুশ তিনি বোধহয় ইন্ডিপেনডেন্ট এই সমস্ত কথাগুলি বলার কোনও যুক্তি আছে? এই কথাগুলি হচ্ছে সত্যকে অর্থাৎ ডেমোক্রাটিক-র যে অবস্থা তার বিরোধিতা করা। মাননীয় স্পিকার মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী যে বিল এখানে এনেছেন সেটাকে সঠিকভাবে কার্যকরি করা উচিত। আমি মনেকরি এই বিল অন্তত পশ্চিমবাংলার গ্রামগুলির উন্নতির ক্ষেত্রে সঠিকভাবে আনা হয়েছে। মাননীয় সদস্য সুদীপ বাবু যে সমস্ত কথা বলেছেন ঐ সমস্ত কথা বলে লাভ নেই, মিউনিসিপ্যালিটি বলু আর কর্পোরেশনই বলুন সেখানে কি পদ্ধতিতে সঠিকভাবে কাজ চালাতে হবে এবং কিভাবে সেখানে তার হিসাব রক্ষণাবেক্ষণ করতে হবে এবং কিভাবে তার উন্নয়ন করতে হবে সেই ব্যাপারে নিশ্চয় আমরা সচেতন। পশ্চিমবাংলার এই যে তিনটি কর্পোরেশন বিল সেটাকে গণতান্ত্রিক দিক দিয়ে কার্যকর করার

ক্ষেত্রে সঠিকভাবেই করা হয়েছে। এবং এটাকে সমর্থন করে যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে সেটাকে সমর্থন করে সুহৃদ বাবু যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তার বিরোধিতা করে এবং শচীন সেন যে অ্যামেন্ডমেন্ট এনেছেন রিগার্ডিং সিডিউল্ড কাস্ট, সিডিউল্ড ট্রাইবস, ওমেন এই সমস্ত বিষয়গুলিকে সমর্থন করছি। ভারতবর্ষের কোনও রাজ্যে এই জিনিস নেই, একমাত্র কর্ণাটক এই জিনিস আছে। এই ব্যাপারে পশ্চিমবাংলার মানুষ হিসাবে আপনাদের একটা অভিনন্দন জানানো উচিত। পশ্চিমবাংলার নির্বাচনি ইস্তাহার আমাদের যে কথা বলা হয়েছে সেটাকে আমরা আইন করে এখানে এনেছি এবং সেইজন্য এই ব্যাপারে আপনাদের অভিনন্দন জানানো উচিত। সুতরাং এই বিলটাকে আমি পূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। বর্ধমান জেলার মানুষ হিসেবে আমি আসানসোলে দেখেছি সেখানে কর্পোরেশন প্রয়োজন, কেননা সেখানে ২।৩টি মিউনিসিপ্যালিটি আছে, বাহিরের মানুষ ৫০ হাজারের মতো সেখানে প্রতিদিন আসছে এবং সেখানে যানবাহন, স্যানিটেশন, এডুকেশন এই সমস্ত ক্ষেত্রে এইগুলি কর্পোরেশন করা অত্যন্ত প্রয়োজন, এবং এই প্রয়োজনের কথা বিবেচনা করে এই বিল আজকে এখানে মন্ত্রী মহাশয় এনেছেন, তাই এই বিলকে পূর্ণভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[11-00 — 11-10 A.M.]

**শ্রী সুহৃদ বসুমল্লিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পৌরমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় তিনটি কর্পোরেশান বিল উথাপন করেছেন, আমি আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশন বিল যেটা উথাপিত হয়েছেতার কিছু অ্যামেন্ডমেন্ট দিয়েছি এবং মন্ত্রীকে আসানসোল কর্পোরেশন গঠনে তার কি কি অসুবিধা রয়েছে সেইগুলির সম্বন্ধে দৃষ্টি আকর্ষণ করছি। বুদ্ধদেব বাবু অত্যন্ত সৎ এবং পরিচ্ছন্ন মন্ত্রী হিসাবে বিবেচিত। আমি বার্ণপুর নোটিফাইড অথরিটির কার্যকলাপ সম্পর্কে ওনার দৃষ্টি আকর্ষণ করে কিছু কথা বলতে চাই অতিতে কিন্তু আমি যেহেতু আমি বিরোধী দলের সদস্য, যেহেতু আমি কংগ্রেস দলের নির্বাচিত প্রতিনিধি ওনাকে অনেক জানিয়েছি, উনি ব্যবস্থা করছেন না, উনি প্রায় বলতেন আমার দল এটা বলছে, আপনার দল যেটা বলছে সেটা ভাল নয় এটা আমি মনে করছি যাইহোক আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশন হচ্ছে এটা অত্যন্ত আনন্দের কথা, কিন্তু আসানসোল শিল্পাঞ্চল থেকে বামফ্রন্ট সরকার-এর লোকেরা ৫০০ কোটি টাকা রাজস্ব আদায় করেন বিভিন্ন খাতে। বিভিন্ন খাতে যেমন কোল রয়াল্টি, কোল সেস, বিভিন্ন খাতে ৫০০ কোটি টাকা নিয়ে আসে। কিন্তু সেই অনুপাতে আসানসোল শিল্পাঞ্চল উন্নয়নের জন্য, আসানসোল উন্নয়নের জন্য বামফ্রন্ট সরকার কোনও কাজ করেন নি। আমি অনেক বামপন্থী বন্ধুদের জিজ্ঞাসা করেছিলাম, আপনারা আসানসোল মিউনিসিপ্যালিটি ঠিকমতোন চালাতে পারছেন না। এখন কর্পোরেশন করতে চাইছেন। করে কি হবে? তাদের বক্তব্য হচ্ছে কর্পোরেশন হলে বেশি টাকা পাওয়া যাবে কেন্দ্রের কাছ থেকে বেশি গ্র্যান্ট পেতে পারি। আমার যেটা প্রশ্ন, যে আসানসোলে তারা বিভিন্নরকম উন্নয়নমূলক কাজকর্ম এখনো কিন্তু করতে পারছেন না। সিওরেজ সিস্টেম ডেভেলপ করেনি। অনেক জায়গাতে পানীয় জলের অত্যন্ত সঙ্কট রয়েছে। বেসিক জিনিসগুলির সমাধান এখনো করা যায়নি। বিরাট এলাকা কর্পোরেশন গঠিত হচ্ছে, এটা খারাপ কিছু না, ভালো জিনিস। আমি মন্ত্রী মহোদয় এর দৃষ্টি আকর্ষণ করছি, যে আসানসোল মিউনিসিপ্যালিটিতে প্রতিদিন, প্রত্যেক ব্যক্তি পিছু

জলের রেকোয়ারমেন্ট হচ্ছে ১০ মিলিয়ন গ্যালন। আমি মন্ত্রী মহোদয়ের কাছে তথ্যপরিবেশন করছি, আসানসোলে মিউনিসিপ্যালিটির যে পানীয় জল তার মোট সাপ্লাই হচ্ছে ৩.৪ মিলিয়ন গ্যালন। আসানসোল মিউনিসিপ্যালিটির সোর্স আছে, কল্যাণেশ্বরী ওয়াটার ওয়ার্কস আছে। এইগুলিকে ঠিকভাবে চালাতে হবে। আসানসোল কর্পোরেশন গঠিত হচ্ছে, আমি মন্ত্রী মহাশয়কে বলছি যে, আসানসোল মিউনিসিপ্যালিটির ১৫ লক্ষ মানুষকে জল সাপ্লাই করতে হবে। আসানসোল কর্পোরেশন সিওরেজ সিস্টেম ডেভেলপ করতে হবে। তারজন্য ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশন এর হিসাব অনুযায়ি হচ্ছে, ইন্টারন্যাশনাল রিকোয়ারমেন্ট অফ ওয়াটার, সেটা আমি মন্ত্রী মহাশয়কে জানাতে চাইছি, এটা হচ্ছে ১৫০ লিটার পারহেড পারডে। আর ওখানকার যা টোটাল পপুলেশন এই হিসাব অনুযায়ি দেখলে দেখা যাবে যে টোটাল রিকোয়ারমেন্ট অফ ওয়াটার হচ্ছে ৫০ মিলিয়ন গ্যালন। আমি মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করছি যে, আপনি যে কর্পোরেশন করতে চাচ্ছেন বা কর্পোরেশন করছেন, বর্তমানে জলের যা সোর্স, স্টক অফ ওয়াটার সেটা মাত্র ৪.৪ মিলিয়ন গ্যালন। তাহলে ৫০ মিলিয়ন গ্যালন কোথা থেকে যোগাড় করবেন? যদি ইন্টারন্যাশনাল নর্ম ঠিক না রাখতে পারেন তাহলে পার হেড পার ডে জলের ব্যবস্থা না করতে পারেন তাহলে সিওরেজ সিস্টেম পারবেন না। এই স্পেসিফিক নর্মস মেন্টেন না করতে পারলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও গ্র্যান্ট পাবেন না। এটা আপনি জেনে রাখুন। আপনার জানা আছে ১৯৮০ সালের ১২ই মে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু কালাঝরিয়ায় ভিত্তি প্রস্তর স্থাপন করেছিলেন এবং বলেছিলেন যে, আমরা ২ বছরের মধ্যে পানীয় জলের ব্যবস্থা করে দেব। সেই ওয়াটার ওয়ার্কস জল সরবরাহ করতে পারলনা। আজকে ১৯৯০ সালের ১২ই মে হয়ে গেল, ১০ বছর পার হয়ে গেল। কালাঝরিয়া ওয়াটার ওয়ার্কস এর কাজ শেষ হল না। আজকে আপনাকে আমার যে প্রশ্ন রানিগঞ্জ ওয়াটার ওয়ার্কস সেকেন্ড অ্যান্ড থার্ড ফেজ হয়ে যাবার কথা, কিন্তু কি হল? কর্পোরেশন করছেন ভালো কথা, বিরোধিতা করা উচিত নয়। কর্পোরেশন করছেন, ডেভেলপ হবে, কিন্তু বাস্তবিক ক্ষেত্রের হবে কিনা বা ট্রাকগুলি জলে যাবে কিনা এটা সংশয়ের ব্যাপার। টোটাল রিকোয়ারমেন্টঅফ ড্রিংকিং ওয়াটার আসানসোল এখনো মেটেনি এবং হাউস টু হাউস কানেকশন এখনো পর্যন্ত দিতে পারেন নি। আপনি তো এখানে কলের ট্যাপ খুললেই জল পেয়ে যাবেন, কিন্তু আমাদের অনেক ভালো ভালো জায়গাতে যেখানে অনেক মানুষ টাকা পয়সা জমা দিয়ে বসে আছে হাউস টু হাউস কানেকশন পাবার জন্য, তারা কিন্তু পাচ্ছে না। এমন কি অনেক বস্তি এলাকাতে ভোর থেকে লাইন দিতে হয় জলের জন্য। মানুষ তো এই টুকু আশা করে যে, ট্যাপ ওয়াটারটা খুললেই একটু জল পড়বে এবং তার থেকে জল নেবে। আপনি সেই জলটা দিতে পারছেন না, প্রবীণবাবু একটা সার্কুলার পাঠিয়েছেন যে আর নতুন কোনও ট্যাপ ওয়াটার কানেকশন হবে না। অথচ বহু জায়গা বহু এলাকা রয়েছে, যেখানে এখনও পর্যন্ত মানুষ তাদের সিটি ট্যাপ ওয়াটার থেকে বঞ্চিত। তারা রাস্তা থেকে জল নেবে, বাড়িতে জল চাইছে না, সেই সিস্টেমটা বজায় রাখার জন্য, পানীয় জল তারা সেখানে দিতে পারছে না। সেখানকার মানুষ একটা স্ট্রিট ট্যাপ ওয়াটার করে দেওয়ার কথা বলছে, কিন্তু আপনারা সেটা দিতে পারেননি। স্যার, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিষয়টা চিন্তা করতে বলছি। মিউনিসিপ্যালিটি বা কর্পোরেশন জল দেবে, বিদ্যুৎ দেবে, এটা কর্পোরেশন-এর কাজ।

ক্রেডিট উইল গো টু ইউ। পশ্চিমবঙ্গে প্রবলেম হচ্ছে, যারা জল দেবে, যারা বিদ্যুৎ দেবে, তাদের মধ্যে কোনও কো-অর্ডিনেশন নেই এবং কো-অর্ডিনেশন না থাকার জন্য আজকে কাজ হচ্ছে না, এদিকে আপনি কর্পোরেশন করে দিলেন। এটা হয়ত মন্ত্রী হিসাবে আপনার কৃতিত্ব, হাওড়া, চন্দননগর, আসানসোলকে আপনি কর্পোরেশন করে দিলেন, কিন্তু এতে সত্যিকারের মানুষের উপকার হবে কিনা, মানুষের প্রত্যাশা পূরণ হবে কিনা, এইগুলি আগে জানা দরকার। এরপর আমি ভাইটাল একটা প্রবলেম সম্বন্ধে বলছি, যেটা ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশন বলেছে, যে মিনিমাম রিকোয়ারমেন্টস অফ ওয়াটার ১৫০ লিঃ পার ডে, পার হেড। ঠিকমতো এই পানিয় জল ব্যবস্থা করতে গেলে ৫০ মিলিয়ন গ্যালন জল আপনার ব্যবস্থা করতে হবে। আমি জানিনা এতজন আপনি কোথা থেকে করবেন। পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্ট ১৯ লক্ষ টাকার কালাঝরিয়া প্রকল্প শেষ করতে পারছে না, ফাস্ট ফেস, সেকেন্ড ফেস থার্ড ফেস এখনো শেষ হয়নি, আমি জানিনা কবে নাগাদ শেষ হবে। আপনার ওয়াটার রিসোর্স সেখানে নেই, এদিকে আপনি তাকে কর্পোরেশন করে দিলেন। অদ্ভুত সব ব্যাপার? বাড়ি বাড়ি জল দেবার কথা আমি বলছি না, বস্তির মানুষ গরিব মানুষ এলাকার মানুষ যাতে রাস্তায় জল পেতে পারে, মহিলারা যাতে জল পেতে পারে, তার ব্যবস্থা আপনি করবেন। আসানসোল শিল্পাঞ্চলের বহু জায়গায় জল নেই, অনেক সময় বহু মানুষ আমাদের এসে বলে আমরা জল পাচ্ছি না। আমরা এলাকার বিধায়ক, আমরা তখন মন্ত্রীকে বলি, আমরা পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিংকে বলি কিন্তু সেই ডিপার্টমেন্টের অফিসাররা আমাদের বলে আমরা হেলপলেস, আমাদের কাছে সার্কুলার আছে নতুন ট্যাপ ওয়াটার হবেনা। লোক নিজেদের পয়সা খরচ করে ট্যাপ ওয়াটার করছে, রহমতনগর বলে একটা জায়গা আছে, যেখানে মুসলমান সম্প্রদায়ের লোকেরা বাস করে, ১২০০ ফুট পাইপ তারা নিজেদের পয়সা খরচ করে বেআইনভাবে জলের কানেকশন করে নিয়ে জল নিচ্ছে এবং আপনারা সেটা আইনসিদ্ধ বলে গ্রহণ করেছেন। মন্ত্রী মহাশয় জবাব দেবার সময় বলবেন, যে আসানসোল কর্পোরেশন হয়ে যাচ্ছে, তার জলের ব্যাপারটা আপনি কি করছেন? ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশন যে মিনিমাম নর্মস, যে মিনিমাম রিকোয়ারমেন্টস পার ডে, পার হেড বলেছে, সেই জলের বন্দোবস্ত আপনি কিভাবে করবেন সেটা একটু বলবেন। ওখানে এক্সিকিউটিভ ইঞ্জিনিয়াররা। সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়াররা আমাদের বলছেন, আপনারা এসেম্বলিতে মন্ত্রী মহাশয়কে এই জলের ব্যাপারে বলুন, আমাদের হাত পা বাঁধা। সবকিছু কন্ট্রোল হচ্ছে মন্ত্রীর দপ্তর থেকে, নতুন পাইপ লাইন দেওয়া যায় না, নতুন ট্যাপ ওয়াটার দেওয়া যায় না, এই ব্যাপারটা আপনি নিশ্চয় দেখবেন, যাতে তারা জল পায়। একাট সিটি তৈরি হয়েছে, অথচ সেই সিটিতে মানুষ পানীয় জল পাবে না, এটা হতে পারে না। স্যার, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের আরেকটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এবং অ্যামেন্ডমেন্টের মধ্যেও আপনি দিয়েছেন, যে কতগুলি এলাকাকে যেগুলি গ্রাম পঞ্চায়েতের অধীনে এবং আমাদের অ্যামেন্ডমেন্টের মধ্যে কতগুলি জায়গা দেখা যাচ্ছে, যেমন গোপালপুর, সরকদিহি, নাদিহা, পলাশদিহি, বনসরকদিহি, বারপুরিয়া, গরপুড়িয়া, ইত্যাদি এই মৌজাগুলি আছে, এই মৌজাগুলিতে গ্রাম পঞ্চায়েত আছে। গ্রাম পঞ্চায়েত রাজ জেলা পরিষদ থেকে জহর রোজগার যোজনায় পুকুর খোঁড়া, রাস্তা-ঘাট তৈরি করা, স্কুল নির্মাণ করার জন্য লক্ষ লক্ষ টাকা পাচ্ছে। এই গ্রাম এলাকাগুলিতে পিওরলি রুরাল ইন নেচার

অনেকগুলি বার্জিন মৌজা আছে যারা রুরাল ইলেকট্রিফিকেশানের আওতার মধ্যে এসেছে এবং কিছু কিছু মৌজাকে গ্রামীণ বৈদ্যুতিক করণের মধ্যে আনা হয়েছে, তার ওয়ার্ক অর্ডার বেরিয়ে গেছে। আপনি যেই কর্পোরেশন করবেন সঙ্গে সঙ্গে রুরাল ইলেকট্রিফিকেশন সেখানে টাকা বিনিয়োগ করবে না, ওয়ার্ক অর্ডার ক্যানসেল হয়ে যাবে। তখন সেখানে একটা অদ্ভুত পরিস্থিতির সৃষ্টি হবে। বহুদিন ধরে মানুষ বিদ্যুৎ পায়নি, আমরা চেষ্টা করছি, পঞ্চায়েত থেকে চেষ্টা হয়েছে, জেলা পরিষদ থেকে চেষ্টা হয়েছে, এই চেষ্টার ফলে গ্রামীণ ভার্জিন মৌজাগুলিকে গ্রামীণ বৈদ্যুতিকরণ দপ্তর থেকে বৈদ্যুতিক করণ করার জন্য টাকা স্যাংকসানড হয়েছে, যে মুহূর্তে আপনি কর্পোরেশন করবেন সেই মুহূর্তে সেখানে কাজ হবে না। যেখানে নোটিফায়েড অথরিটি, কর্পোরেশন থাকে সেখানে রুরাল ইলেকট্রিফিকেশনের টাকা খরচ হয়না। আমি মন্ত্রী মহাশয়কে বলব ইলেকটেড যে পঞ্চায়েত রয়েছে তার এই এলাকাগুলিকে বাদ দিন। এদের পরিকল্পনার মধ্যে রাখুন কিন্তু আপাতত এদের কর্পোরেশানের আওতার বাইরে রাখুন, যখন নির্বাচন করবেন তখন নির্বাচনের মাধ্যমে সেগুলিকে নিয়ে আসবেন। জেলা পরিষদের মাধ্যমে তারা পঞ্চায়েত হিসাবে যে গ্রান্ট পাচ্ছে তার থেকে তাদের বঞ্চিত করবেন। কারণ, আসানসোল কর্পোরেশন যখন গঠিত হবে সি পি এম পার্টি সেটা নিয়ন্ত্রণ করছে তারা কখনও গ্রামের দিকে যাবে না, সেখানে সব কংগ্রেস পঞ্চায়েত, সি পি এমের নেই এবং ১০০ পার্সেন্ট কংগ্রেস পঞ্চায়েতকে কর্পোরেশনের মদ্যে নিয়ে আসছেন, তারজন্য আমি এর বিরোধিতা করছি। সেজন্য আমি অ্যামেন্ডমেন্ট দিয়েছি এগুলিকে কর্পোরেশনের আওতার বাইরে রাখা হোক। কারণ, এই পঞ্চায়েতগুলি কিছু গ্রান্ট পাচ্ছে, জহর রোজগার যোজনার লক্ষ লক্ষ টাকা পেয়ে পুকুর খনন করছে, রাস্তা-ঘাট তৈরি করছে, স্কুল বিল্ডিং তৈরি করছে, তার থেকে বঞ্চিত হয়ে যাবে। রুরাল ইলেকট্রিফিকেশন কিছু কিছু গ্রাম নির্বাচিত হয়েছে, তার ওয়ার্ক অর্ডার বেরিয়ে গেছে, যখন কর্পোরেশন হবে তখন আর ই সি ডিপার্টমেন্ট সেই টাকা বন্ধ করে দেবে। অথচ কর্পোরেশন করে আপনি সব এলাকায় ইলেকট্রিসিটি দিতে পারবেন না। বার্ণপুর নোটিফায়েড অথরিটির যেসব গ্রাম নিয়েছেন তার বহু জায়গায় ইলেকট্রিসিটি নেই। গ্রাম ইলেকট্রিসিটি দেবেন, না, শহরে আগে দেবেন সেটা বিবেচনা করবেন। টোটাল গ্রামের বৈদ্যুতিকরণের জন্য, কর্পোরেশনের টোটাল ইলেকট্রিফিকেশানের জন্য আপনাকে একটা টোটাল ক্যাপিটাল ইনভেস্টমেন্ট করতে হবে। সেই টাকা আপনি দিতে পারবেন? আজকে আসানসোল কর্পোরেশনের অন্তর্ভুক্ত যতগুলি মৌজা নিচ্ছেন, নোটিফায়েড অথরিটি আপনার এলাকার মধ্যে আসছে এবং রানিগঞ্জ অ্যাসেম্বলি কনস্টিটিয়েন্সির কিছু এলাকা এরমধ্যে আসছে, এর অনেক জায়গায় ইলেকট্রিসিটির ব্যবস্থা নেই। আপনি কর্পোরেশান করলে লোকের প্রত্যাশা বাড়বে। আগে আমরা যেতাম আর ই সি ডিপার্টমেন্টের কাছে, এখন কর্পোরেশনের কাছে যেতে হবে, এবং আপনারা বলবেন টাকা-পয়সা নেই, অথচ আর ই-সি ডিপার্টমেন্টের কাছ থেকে যে টাকা পেতাম গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য সেই টাকা আর পাব না। কুলটি, বরাকর, বিহারের নিয়ামতপুর তুহিন সামন্ত যেখানকার এম এল এ, এগুলির ব্যাপারে তিনি আপনার কাছে বার বার বলেছেন যে আর ই সি দপ্তর থেকে টাকা পাচ্ছি না। কারণ, যেখানে নোটিফায়েড অথরিটি এরিয়া থাকে, কর্পোরেশন থাকে, মিউনিসিপ্যালিটি থাকে সেখানে আর ই সি ডিপার্টমেন্ট টাকা খরচ করতে চায় না। সেজন্য, আপনাকে অনুরোধ করব গ্রামীণ এলাকায় যেখানে ইলেকটেড

পঞ্চায়েত রয়েছে যেখানে আপনার দলের পরিচালিত পঞ্চায়েত আছে যেমন কালনা পঞ্চায়েত আছে, উত্তরধাতরা পঞ্চায়েত আছে, দুটো আপনাদের পঞ্চায়েত রয়েছে, ১৯৯৩ সালে এইসব গ্রাম পঞ্চায়েতের নির্বাচন হবে, এই নির্বাচনের আগে আপনি যখন কর্পোরেশনের ইলেকশন করবেন সেই ইলেকশনের সময় এদের নিয়ে নিন। আপনি ওয়ার্ড তৈরি করে রাখুন, তখন এইসব গ্রাম পঞ্চায়েতকে কর্পোরেশানের মধ্যে স্বীকৃতি দিন।

[11-10 — 11-20 P.M.]

ওয়ার্ড তৈরি করে রাখুন। কিন্তু গ্রাম পঞ্চায়েতগুলিকে স্বীকৃতি দিন, জেলাপরিষদ থেকে যাতে তারা গ্রান্টসগুলি পায়। জওহর রোজগার যোজনা এবং অন্যান্য খাতের টাকাগুলিকে ব্যবহার করুন। এই সমস্ত জায়গার গ্রামগুলিতে এখনো মোরাম রোড আছে, মেটাল রোড, পিচ রোড নেই। আপনি আগে সেইগুলিকে ডেভেলপ করুন এবং ডেভেলপমেন্ট করার পর আপনি করুন, তাতে আমরা কোনও আপত্তি করব না। গ্রামের মানুষকে শহর এলাকা কর্পোরেশনের মধ্যে নিয়ে আসতে চান, ঠিক আছে, কিন্তু আগে এলাকাগুলির উন্নতি আপনাকে করতে হবে। ঐ সমস্ত এলাকায় এখনো ক্ষেত, জমি রয়েছে, কৃষি জমি রয়েছে। আপনি যখনই কর্পোরেশন করবেন তখনই আরবান সিলিং অ্যাক্ট প্রযোজ্য হবে। গ্রামীণ এলাকায় এখনো চাষ হচ্ছে, আপনি তাকে কর্পোরেশনে নিয়ে আসতে চাইছেন। আর্বান সিলিং অ্যাক্ট প্রয়োগ করলেই কনফ্লিক্ট দেখা দেবে। ওখানে এ.ডি.ডি.এ. আছে। যেই কর্পোরেশন করবেন অমনি তাদের সঙ্গে কনফ্লিক্ট হবে। ওদের কি ভূমিকা হবে, আর কর্পোরেশনে কি ভূমিকা হবে তাই নিয়ে গন্ডগোল দেখা দেবে। এইসব অসুবিধাগুলি আপনি ফেস করবেন যে মুহূর্তে কর্পোরেশন করে দেবেন। ওখানকার গ্রামীণ মৌজাগুলিতে এখনো পঞ্চায়েতি ব্যবস্থা রয়েছে। আর্বান সিলিং অ্যাক্ট প্রয়োগ করলেই তাদের মধ্যে একটা প্রতিক্রিয়া সৃষ্টি হবে। গ্রামের মানুষের নতুন করে অ্যাসেসমেন্ট করতে হবে এবং কর্পোরেশন হলে তাদের ট্যাক্স বেড়ে যাবে। আপনি তাদের ঘরে ঘরে জল, বিদ্যুৎ দিতে পারবেন না, সুয়ারেজ সিসটেমের বেনিফিট দিতে পারবেন না, অথচ আপনাকে বেশি করে কর আদায় করতে হবে। এতে জনগণের স্বার্থ ক্ষুন্ন হবে, মানুষ ক্ষেপে উঠবে। আমরা চাই মানুষ আপনাদের বিরুদ্ধে ক্ষেপে উঠুক। এতে মানুষের কোন সুযোগ সুবিধা বাড়বে না, মানুষ কোন সুবিধা পাবে না। আমি তাই এর বিরোধিতা করি। বার্ণপুর নোটিফায়েড অথারিটি আপনাদের দল চালাচ্ছে। আমরা সেখানে নেই। আসানসোল মিউনিসিপ্যালিটির বিভিন্ন বামপন্থী লোকেরা বলছে আমাদের "আমরা যে কারণে নগরপালিকা বিলের বিরোধিতা করেছিলাম, সি.পি.এম. পার্টি'ও অবজেকসন দিয়েছিল এই বলে যে, এতে ভেঙে দেবার একটা ক্ষমতা আছে নগরপালিকা বিলে ভেঙে দেবার ক্ষমতা ছিল" এখন আবার সেই জিনিস'ই হচ্ছে দেখতে পাচ্ছি। নগরপালিকা বিলে ছিল ৬ মাসের মধ্যে নির্বাচন এখন ১৮ মাস করে দিয়েছেন। আপনি আসানসোল মিউনিসিপ্যালিটি, বার্ণপুর নোটিফায়েড অথারিটিকে ভেঙে দিয়ে। কর্পোরেশন করবেন এবং একজন ব্যক্তিকে সেখানকার অ্যাডমিনিষ্ট্রেটর করবেন এবং তিনি ১৮ মাস ধরে সেটা চালাবেন। এই ১৮ মাসের মধ্যে আপনি নির্বাচন না'ও করতে পারেন এবং এক দলীয় বন্দোবস্ত আপনি করতে পারেন। এতে অন্যান্য ছোটখাট দলের লোক'ও আছে। আর.এস.পি. ফরোয়ার্ড ব্লক, সি.পি.আই., তারা সকলেই আমাদের

বলেছেন, আমরা নগরপালিকা বিলের সমালোচনা করলাম, বিরোধিতা করলাম, অথচ আজকে বুদ্ধদেববাবু আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশন করছেন। ডেট অব নোটিফিকেসন অব দি গেজেট, তার ৬ মাসের মধ্যে আপনি নির্বাচন করতে পারবেন? পারবেন না। আপনাকে ভোটার লিষ্ট, ওয়ার্ড ইত্যাদি করতে হবে। তারজন্য টাইম লাগবে। এই টাইমের মধ্যে করতে পারবেন? আপনি কাদের কমিটিতে নেবেন? আসানসোল মিউনিসিপ্যালিটিতে ৩০ জন কমিশনর আছে, ইলেকটেড মেম্বার। আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশন করে আপনি ৪৪ জন কাউন্সিলর করছেন, ইলেকটেড মেম্বার। এছাড়া ওখানে আসানসোল, হীরাপুর, রানিগঞ্জের যে ৩ জন এম.এল.এ আছে, ইলেকটেড মেম্বার এদেরকে কি আপনি নেবেন? আপনি কর্পোরেশন করছেন আপনার দলের মনোনীত ব্যক্তিদের দিয়ে। তারাই শাসন করবেন, রিক্রুটমেন্ট করবেন। আর আমরা চুপচাপ বসে থাকব। আমরা'ও জনগণের প্রতিনিধি, অথচ কিছুই করতে পারব না। এটা কখনই হতে পারে না। আপনারা নগরপালিকা বিলের বিরোধিতা করেছিলেন, অথচ এখন আপনারা কি করছেন সেটা বলছেন না। কর্পোরেশন হবার ৬ মাসের মধ্যে নির্বাচন করব, এই কথা আপনারা বলছেন না। ওয়ার্ড ডিলিমিটেসন করে ফেলব, ভোটার লিষ্ট তৈরি করেনির্বাচন করব, এই কথা বলছেন না। একজন ব্যক্তিকে ক্ষমতা দিচ্ছেন। এতে অন্যান্য বামপন্থী ছোট খাট দলগুলি অসন্তুষ্ট হচ্ছে। তারা কিছুবলতে পারছে না। কেননা, তারা আপনাদের দয়ায় জেতে। ফরোয়ার্ড ব্লক, আর.এস.,পি. ফরোয়ার্ড ব্লক, সি.পি.আই., এর মুখে ফুটে কিছু বলতে পারছে না, প্রতিবাদ করতে পারছেন না এই অগণতান্ত্রিক বন্দোবস্তর বিরুদ্ধে তারা এর শিকার হয়ে যাচ্ছে। তাদের বলার ক্ষমতা নেই। আমরা বলছি, আমাদের ক্ষমতা আছে। আমরা আপনাদের দয়ায় জিতি না, মানুষ আমাদের সঙ্গে আছে। মানুষ আমাদের নির্বাচিত করে এখানে পাঠিয়েছে। ওদের মেরুদন্ড নেই। ওরা শিক্ষকদের রিটায়ারমেন্ট ৬০ বছর থেকে ৬৫ বছরের দাবি করেছিল। আপনারা যেখানে ৬০ বছর করে দিলেন। হাই কোর্ট সঙ্গে সঙ্গে ৬০ বছরের রায় দিয়ে দিল। ওদের মেরুদন্ড নেই। ওরা সেদিন ৬৫ বছর দাবি করে'ও এখানে ৬০ বছরের পক্ষে ভোট দিলেন। মাইনাস সি.পি.এম. আর.এস.পি., ফরোয়ার্ড ব্লক, সি.পি.আই. ভোট পাবে না।.

অতএব আজকে আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশন যা গঠিত হচ্ছে সে সম্পর্কে আমি যে সমস্ত অ্যামেন্ডমেন্ট দিয়েছি সেগুলি মাননীয় মন্ত্রী মহাশয়কে বিবেচনা করার জন্য অনুরোধ জানাচ্ছি। এবারে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি ৩৮ নং ধারার প্রতি আকৃষ্ট করছি। সেখানে বলছেন যে, কোন ব্যক্তি রাজ্য সরকারের কোন অ্যাকসানের বিরুদ্ধে কোর্টে যেতে পারবে না। There is a bar to go to civil court. এটা কেন হবে? যে কোনও মানুষ যদি তার ফান্ডামেন্টাল রাইটস বা ব্যক্তিগত অধিকার ক্ষুন্ন হয়েছে বলে মনে করেন তাহলে তিনি কোর্টে যেতে পারবেন না কেন? যদি তার ভোটার লিস্টে নাম না ওঠে তাহলে কি সে কোর্টে যাবে না? নিশ্চয় যাবে। এই যে ৩৮ নং ধারায় বলছেন যে সিভিল কোর্টে যেতে দেব না, মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব, এটা বিলোপ করুন এবং প্রত্যেক মানুষকে গণতান্ত্রিক অধিকার দিন। এই বলে আমার অ্যামেন্ডমেন্টগুলি মাননীয় মন্ত্রী মহাশয়কে বিবেচনা করার জন্য অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী আজ এই সভায়

যে তিনটি বিল পেশ করেছেন তাকে স্বাগত জানিয়ে আমি কয়েকটি কথা বলছি। স্যার, কংগ্রেস আমলে আমরা দেখেছি যে ইংরেজ আমলের আইন দ্বারা এগুলি পরিচালিত হত এবং তারফলে অঞ্চলের সাধারণ মানুষরা এর কোনও বেনিফিট পেতেন না। সেখানে রাস্তাঘাট, আলো, জলের ব্যবস্থা ইত্যাদির কোনওটাই হত না। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, শুধু কলকাতার মধ্যেই সীমাবদ্ধ থাকলে হবে না, জেলাগুলিকেও এই সুযোগের আওতায় আনতে হবে। ১৯৮২ সালে কলকাতায় যখন ইংরাজ আমলের আইন পরিবর্তন করে বামফ্রন্ট সরকার আইন আনলেন তাতে আমরা দেখেছি যে সেখানে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করাহয়েছে এবং তা করার জন্য বস্তির সাধারণ মানুষরা আলো, পানীয়জল, নিকাশি ব্যবস্থা, জঞ্জাল অপসারণ ইত্যাদি সমস্ত কিছু ব্যবস্থা করার দায়িত্ব কর্পোরেশন নিতে পেরেছেন। সেখানে বোরো কমিটির মাধ্যমে কাউন্সিলাররা নিজ নিজ এলাকার কাজ পরিচালনা করতে পারেন। এ জিনিস কংগ্রেস আমলে কখনও দেখি নি। তাই আমি বলছি, আজকে যে তিনটি বিল এসেছে এটা আনা অত্যন্ত জরুরি ছিল এবং এই বিল পাশ হলে সাধারণ মানুষরা অনেক ফেসিলিটিস পাবেন। আপনারা জানেন, বামফ্রন্ট সরকার ভোটারদের বয়সসীমা কমিয়ে ১৮ বছর করেছেন। আজকে সেটা কেন্দ্রীয় সরকারও মেনে নিয়েছেন এবং লোকসভার নির্বাচনে সেটা করা হয়েছে। স্যার, পরিশেষে এই বিলগুলিকে সমর্থন করে আমি বলব, বিকেন্দ্রীকরণ করার ফলে সাধারণ মানুষের উপকার হবে এবং তাদের জন্য রাস্তাঘাট, আলো জল ইত্যাদির ব্যবস্থা করা যাবে। এই বলে এই বিলগুলিকে পুনরায় সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী জয়ন্তকমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশন বিল, চন্দননগর কর্পোরেশন বিল, শিলিগুড়ি মিউনিসিপ্যাল কর্পোরেশন বিল্ল সিলেক্ট কমিটিতে পুঙ্খানুপুঙ্খরূপে বিচার বিবেচনার পর আজ এই সভায় উপস্থিত করা হয়েছে। এ ক্ষেত্রে সবচেয়ে যেটা উল্লেখযোগ্য বিষয় সেটা হচ্ছে মাননীয় শচীন সেন মহাশয়ের বক্তব্য তিনি যে অ্যামেন্ডমেন্টটা এনেছেন সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ অ্যামেন্ডমেন্ট। তার অ্যামেন্ডমেন্ট বলা হয়েছে, two seats shall be reserved for the Scheduled Castes, 1 seat shall be reserved for the Scheduled Tribes and 5 seats shall be reserved for the women স্যার, এ বিষয়ে কোনও সন্দেহ নেই যে আমাদেরর তফসিলি জাতি এবং উপজাতি ভাইরা আজও অত্যন্ত পশ্চাৎপদ। আজকে নির্বাচনের ক্ষেত্রে যদি তাদের জন্য সংরক্ষণের ব্যবস্থা না থাকে তাহলে তাদের প্রতিনিধিত্ব থাকা প্রায় অসম্ভব হয়ে পড়বে। ৫ জন মহিলাকে রাখা হয়েছে এবং সেটা খুব সঙ্গত হয়েছে। ৬৫ জন সিডিউল কাস্ট সদস্য এবং ১৭ জন সিডিউল ট্রাইবস সদস্য বিধানসভার সদস্য হয়ে আসেন। যদি সংরক্ষণের ব্যবস্থা না থাকতো তাহলে এই বিধানসভায় তারা আসতে পারতেন না বা মুষ্টিমেয় কিছু সদস্য আসতেন। কারণ আমরা একটা জিনিস লক্ষ করছি যে সব জায়গায় উপজাতি প্রার্থীরা বিধান সভায় নির্বাচিত হয়ে আসছে কিন্তু যখন পঞ্চায়েতের নির্বাচন হচ্ছে, সেই নির্বাচনে দেখা যাবে যে কোথাও একজনও উপজাতি প্রার্থীদের মধ্যে থেকে দাঁড়ায়নি। জেলা পরিষদ বা অন্যান্য জায়গায় একজন উপজাতি প্রার্থি দাঁড়িয়েছে বলে আমরা দেখিনি। তার কারণ পঞ্চায়েত ইলেকশনে তাদের জন্য কোনও রিজার্ভ কোটা নেই। যেখানে এম.এল.এ-এর জন্য ট্রাইবস বা ট্রাইবাল পিপলরা নির্বাচিত হচ্ছে রিজার্ভেশনের

সুযোগ সেখানে পঞ্চায়েতের বেলায় দেখা যাচ্ছে যে সমস্তত উচ্চ বর্ণের মানুষরা নির্বাচিত হচ্ছে। যেহেতু সংরক্ষণ নেই সেজন্য এই সুযোগটা তারা নিয়ে নিচ্ছে।

[11-20 — 11-30 P.M.]

তারপরে মহিলাদের প্রতিনিধিত্বও নেই। কোথাও কোথাও এক-আধটা সৌন্দর্য বাড়ানোর জন্য তারা নির্বাচনে প্রতিদ্বন্দিতা করেন। আজকে আমাদের এই সমাজ ব্যবস্থায় মহিলাদের অর্থনৈতিক, সামাজিক জীবনে বিরাট একটা ভূমিকা আছে। কাজেই মহিলাদের জন্য রিজার্ভেশন রাখার যে ব্যবস্থা রাখা হয়েছে, যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে তাকে আমি সমর্থন করছি। কেন্দ্র বিন্যাসের ক্ষেত্রে প্রত্যেকটি জায়গায়, যেকোনও মিউনিসিপ্যাল শহর বলুন, যেকোনও গ্রামাঞ্চল বলুন, সেখানকার সর্বাধিক মানুষ হচ্ছে backward class, scheduled casts, scheduled tirbes, Muslims and other backward class এরাই সবচেয়ে সংখ্যায় বেশি। মন্ডল কমিশনের যে রিপোর্ট সেই রিপোর্টে বলা হয়েযে যে ভারতবর্ষের জনসংখ্যার ৮০ ভাগ হচ্ছে সিডিউল্ড কাস্টস, সিডিউল্ড ট্রাইবস, মুসলিম এবং আদার ব্যাকওয়ার্ড কমিউনিটিজ। কিন্তু কি পার্লামেন্ট, কি কর্পোরেশন, কি মিউনিসিপ্যালিটি, কি পঞ্চায়েতে দেখা যাবে এই মানুষগুলির প্রতিনিধিত্ব অত্যন্ত কম। কারণ তারা শিক্ষায়-দীক্ষায়, অর্থনৈতিক ইত্যাদি সমস্ত দিক থেকে পশ্চাদপদ বলে তারা কখনও সমাজের অগ্রবর্তী অংশের সঙ্গে প্রতিযোগিতায় পারেনা। সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি, তিনি প্রবীন সদস্য, অত্যন্ত দুরদৃষ্টি দিয়ে এর গ্রাসরুট থেকেই অ্যামেন্ডমেন্ট করে যে বিল এখানে এনেছেন, এটা অত্যন্ত গ্রহণযোগ্য এবং সমাজের পশ্চাদপদ মানুষের প্রতিনিধিত্ব সুরক্ষিত করার জন্য গণতান্ত্রিক যে দৃষ্টিভঙ্গী প্রতিফলিত হয়েছে সেটা অতিতে কোনওদিন এইভাবে ভাবা হয়নি। যারা পিছনে পড়ে আছে তাদের সামনে টেনে আনার জন্য মন্ত্রী মহাশয় যে দৃষ্টিভঙ্গীর পরিচয় দিয়েছেন এবং শচীনবাবু যে অ্যামেন্ডমেন্ট এনে যে দৃষ্টিভঙ্গীর পরিচয় দিয়েছেন তাকে আমি সমর্থন করছি। আজকে এই বিলের আলোচনা চলছে, সমালোচনাও হবে এবং সরকার পক্ষের অ্যামেন্ড সহ এটা গৃহিত হবে। এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা এখানে বলতে চাই। আজকে কর্পোরেশনের সঙ্গে সঙ্গে যে সমস্যাগুলি আছে, সেগুলি প্রতিটি স্তরে - কি আসানসোল কর্পোরেশান, কি শিলিগুড়ি কর্পোরেশান বিশেষ বিশেষ সমস্যা আছে। এগুলিকে অগ্রাধিকারের ভিত্তিতে সমাধান করার ব্যাপারে নির্বাচিত প্রতিনিধিরা অবশ্যই দায়িত্ব নিয়েছেন, কিন্তু একটা ডাইরেক্টিভ দেওয়া যায় কিনা সেটা চিন্তা করতে হবে। আমরা অনেক সময়ে দেখছি যে কর্পোরেশানের হাতে, মিউনিসিপ্যালিটির হাতে অনেক টাকা-পয়সা পড়ছে। কিন্তু সঠিকভাবে পরিকল্পনা মাফিক কাজ হয়না। কোন কাজটাকে অগ্রাধিকার দিতে হবে সেটা ঠিকমতো করা হয়না। যে কোনও স্বায়ত্বশাসনের ক্ষেত্রে তার প্রত্যেকটি কাজের ক্ষেত্রে একটা অগ্রাধিকার থাকা দরকার। আজকে কি পঞ্চায়েত, কি কর্পোরেশন, কি মিউনিসিপ্যালিটি সব জায়গায় ড্রিংকিং ওয়াটারে কষ্ট মানুষের সব চেয়ে বেশি। আমরা যারা মধ্যবিত্ত মানুষ নিম্নমধ্যবিত্ত মানুষ যাদের বাড়ি আছে তাদের বাড়িতে ট্যাপ ওয়াটার আছে। কিন্তু বস্তি এলাকায় নিম্নবিত্ত যেসব মানুষ বাস করে তাদের পানীয় জলের সমস্যা সবচেয়ে বেশি। কাজেই আমাদের প্রথমে ড্রিংকিং ওয়াটার, তারপরে পয়ঃপ্রনালী ইত্যাদি করে অগ্রাধিকার দিয়ে কাজ করা দরকার। পরবর্তীকালে

আইন-কানুনের মাধ্যমে এইরকম একটা ডাইরেক্টিভ যদি করা যায় যে মানুষের মিনিমাম নেসেসিটি যেগুলি সেগুলি আগে করতে হবে। মিউনিসিপ্যালিটির কাজ করতে গেলেও এইভাবে অগ্রাধিকার দিয়ে করতে হবে। এইভাবে কোনও ডাইরেক্টিভস দেওয়া যায় কিনা, কোনও আইন প্রনয়ন করা যায় কিনা সেদিকে দৃষ্টি দিতে হবে। আমরা দেখছি যে যেখানে ড্রিংকিং ওয়াটার, পয়ঃপ্রনালী ইত্যাদি করা দরকার, সেখানে উচ্চবিত্তদের মনোরঞ্জনের জন্য পার্ক করা হচ্ছে। পার্ক হবে। কিন্তু জীবন ধারনের যে ন্যূনতম প্রয়োজন, সেটা মেটানোর জন্য, সেদিকে পরবর্তীকালে মন্ত্রী মহাশয় আপনার ভাবনাকে প্রসারিত করবেন আশাকরি। আজকে এই হাউসে একটা উল্লেখযোগ্য বিল উপস্থাপিত করা হয়েছে, আমি তাকে সমর্থন করি। সঙ্গে সঙ্গে আমি বলবো, এই যে তিনটি শিলিগুড়ি, আসানসোল, এবং চন্দননগর আজকে কর্পোরেশন করা হচ্ছে, এরসঙ্গে পরবর্তীকালে বহরমপুর মিউনিসিপ্যালিটিকে কর্পোরেশন করা যায় কিনা সেটা মন্ত্রী মহাশয় তার ভাবনার মধ্যে রাখবেন। কারণ বহরমপুর পুরানো শহর, দিনের পর দিন ক্রমশ সেই শহর বৃহত হয়ে যাচ্ছে। এই শহর ব্যাপকভাবে বেড়ে যাওয়ার ফলে তার উন্নয়নের সম্ভাবনা সঙ্কুচিত হয়ে আসছে, এই বিষয়টা একটু দেখবেন। এইকথা বলে এই বিলকে সমর্থন জানিয়ে এবং মাননীয় প্রবীণ সদস্য যিনি সরকারি দলের পক্ষ থেকে অ্যামেন্ডমেন্ট এনেছেন, তাকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[11-30 — 11-40 P.M.]

**শ্রী প্রকাশ মিঞ্জ** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিধানসভায় মাননীয় পৌরমন্ত্রী যে বিল উথাপন করেছেন, এই বিলকে আমি সম্পূর্ণ রূপে সমর্থন জানিয়ে আমি দু-একটি কথা বলতে চাই। মাননীয় পৌরমন্ত্রী শিলিগুড়ি, আসানসোল, চন্দননগর মিউনিসিপ্যালিটিগুলোকে কর্পোরেশনে পরিণত করার জন্য এই বিল আজকে এসেছে, এই বিলকে আমি সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, শিলিগুড়ি শহর উত্তরপূর্ব ভারতের একটা গুরুত্বপূর্ণ শহর। আজকে এই শহরের যে গুরুত্ব বেড়েছে এবং আজকে এই শহরের জনসংখ্যা দিনের পর দিন বেড়েই চলেছে। আজকে শিলিগুড়ি শহরের জনসংখ্যা ৩।। লক্ষের উপর উঠে গেছে। আমরা দেখতে পাচ্ছি এই শহরের পাশে নেপাল, সিকিম, ভুটান এবং উত্তর পূর্ব ভারতে এই শিলিগুড়ির উপর দিয়ে যাতায়াত এবং ব্যবসা বাণিজ্য খুবই গুরুত্বপূর্ণ। সেইজন্য আজকে বামফ্রন্ট সরকার এই শিলিগুড়ি শহরকে গুরুত্ব দিয়ে ঐ এলাকার মানুষের সুবিধার জন্য উন্নয়নের জন্য যে পদক্ষেপ গ্রহণ করেছেন, এটা খুবই প্রশংসার যোগ্য বলে আমি মনেকরি। স্যার আপনি জানেন, গত ২৮ বছরের কংগ্রেসি শাসনে এই শিলিগুড়ি শহরকে মোটেই গুরুত্ব দেওয়া হয়নি। কিন্তু এই বামফ্রন্ট সরকার আসার পর গত ১৩ বছরে শিলিগুড়ি শহরে বিরাট বিরাট উন্নয়নমূলক কাজ করা হয়েছে। এই শিলিগুড়ি শহরে কোনও স্টেডিয়াম ছিল না, আজকে স্টেডিয়াম হয়েছে এবং উত্তরবঙ্গে কোনও তথ্য কেন্দ্র ছিল না, এই বামফ্রন্ট সরকার াাসার পর দীনবন্ধু মঞ্চ নাম দিয়ে সেখানে তথ্য কেন্দ্র করা হয়েছে। এই শহরের [illegible] উন্নয়ন করা হয়েছে এবং কিছুদিন আগে এই শিলিগুড়ি শহরে একটি অত্যন্ত আধুনিক বাস টার্মিনাসের উদ্বোধন করা হয়েছে। স্যার, আপনি জানেন শিলিগুড়ি শহরে গুরুত্ব খুব বেড়ে গেছে, সেইজন্য বামফ্রন্ট

সরকার শিলিগুড়ি মিউনিসিপ্যালিটিকে কর্পোরেশনে রূপান্তরিত করছেন। এবং সেই উদ্দেশ্য নিয়েই আজকে এই বিল আনা হয়েছে। আমি মনেকরি এই বিল খুবই সঠিকভাবে আনা হয়েছে। ইতিপূর্বে কংগ্রেসের বন্ধুরা এই বিল নিয়ে আলোচনা করলেন। তারা সরাসরি সমর্থন না করলেও, পরোক্ষভাবে এই বিলকে সমর্থন করেছেন এবং কিছু সমালোচনা করেছেন। শিলিগুড়ি পৌরসভাকে কর্পোরেশনে রূপান্তরিত করে বামফ্রন্ট সরকার শিলিগুড়ি শহরকে গুরুত্ব দিচ্ছেন এবং সেখানকার মানুষরা কাউন্সিলরদের মাধ্যমে সরাসরি শহরের উন্নয়ন কাজ করার সুযোগ পাবেন এবং বিভিন্ন সংস্থার কাছ থেকে, বিশেষ করে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন সংস্থার কাছ থেকে উন্নয়নের জন্য টাকা পাবেন। সুতরাং বামফ্রন্ট সরকারের এই উদ্যোগ খুবই প্রশংসনীয় উদ্যোগ। শিলিগুড়ির সঙ্গে একই সাথে আসানসোল এবং চন্দননগর পৌরসভাকেও কর্পোরেশনে রূপান্তরিত করা হচ্ছে। এটাও খুবই প্রশংসনীয় কাজ। এক্ষেত্রে আমাদের তরফ থেকে সিডিউল্ড কাস্ট, সিডিউল্ড ট্রাইবস এবং মহিলাদের প্রতিনিধিত্বের দাবিকে গুরুত্ব দিয়ে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। এই তিনটি কর্পোরেশনে সিডিউল্ড কাস্ট, সিডিউল্ড ট্রাইবস এবং মহিলারা যাতে নির্বাচিত হয়ে আসতে পারেন এবং উন্নয়ন কাজে অংশ গ্রহণ করতে পারেন তারজন্যই অ্যামেন্ডমেন্টগুলি রাখা হয়েছে। এটাও খুবই প্রশংসনীয় ব্যাপার। স্যার, আপনি জানেন শিলিগুড়ি শহরে যেভাবে দিনের পর দিন জনসংখ্যার চাপ বাড়ছে, যান-বাহনের সংখ্যা বাড়ছে তাতে প্রতিটি রাস্তায় ট্রাফিক কন্ট্রোলের ব্যবস্থা থাকা সত্ত্বেও ট্রাফিক জ্যাম ক্রমাগত বেড়ে চলেছে। ফলে যাতায়াতের ভীষণ অসুবিধা দেখা দিয়েছে। ওখানে মহানন্দা সেতু বলে একটা মাত্র সেতু আছে, ট্রাফিক জ্যাম কমাবার জন্য বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে দ্বিতীয় মহানন্দা সেতু করার কথা ঘোষণা করা হয়েছে, কিন্তু সেই সেতু নির্মাণের কাজকর্ম এখনও আরম্ভ হয়নি। সেই কাজ অবিলম্বে আরম্ভ করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের মাধ্যমে আমাদের বামফ্রন্ট মন্ত্রীসভার কাছে অনুরোধ জানাচ্ছি। আজকে প্রতিটি মানুষকে সেতুর অভাবে শিলিগুড়ি শহরে ঢোকার সময় ভীষণ জ্যামে পড়তে হচ্ছে। দ্বিতীয় মহানন্দা সেতু হয়ে গেলে পরে যাতায়াতের সুবিধা হবে, ট্রাফিক জ্যাম কমবে। আমার মনে হয় বামফ্রন্ট সরকার আর একটা বিরাট কাজ করতে চলেছেন, শিলিগুড়ি শহরের মাঝখান দিয়ে যে ন্যাশনাল হাইওয়ে গেছে সেটার তিস্তার সাইড দিয়ে বাইপাশ তৈরি করছেন। এটা খুবই আনন্দের বিষয়। এটা হলে শিলিগুড়ি শহরের ট্রাফিক জ্যাম অনেকটা কমে যাবে। আসাম-গামি গাড়ি এবং লরি গুলিকে বাইপাশ দিয়ে পাঠিয়ে দিতে পারলে শিলিগুড়ি শহরের ট্রাফিক জ্যাম কমবে বলে আমার মনে হয়। আজকে দেখা যাচ্ছে যে, এই শহরকে কেন্দ্র করে যেসব শিল্প নগরি গড়ে উঠছে, এইসব শিল্পগুলি যদি গড়ে ওঠে তাহলে বেকার সমস্যার সমাধান হবে। যেমন দক্ষিণবঙ্গে হলদিয়া সেইরকম উত্তরবঙ্গ বা অন্যান্য এলাকায় কর্পোরেশন হলে এই ধরনের নূতন নূতন শিল্প গড়ে উঠবে বলে আমি মনেকরি। সেজন্য সরকারি তরফ থেকে যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে এবং মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সেই বিলকে সমর্থন করে বেং বিরোধীদের আনিত সংশোধনীর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[11-40 — 11-50 P.M.]

**শ্রী সৌগত রায় :** স্যার, আজকে তিনটি মিউনিসিপ্যালিটিকে কর্পোরেশন করার জন্য

যে বিল এনেছেন, এই ব্যাপারে কিছু বলতে গিয়ে প্রথমে আপনার কাছে একটি সাজেসন দিতে চাই। এই তিনটি বিল বিধানসভায় ইনট্রোডিউসড হয়ে সিলেক্ট কমিটিতে গিয়েছিল, সিলেক্ট কমিটি রিপোর্ট দিয়েছে। লোকসভায় নিয়ম আছে যে কোনও মিনিস্টার সিলেক্ট কমিটির চেয়ারম্যান হন, কিন্তু সদস্যকে চেয়ারম্যান করা হয়। আমার মনে হয় বিধানসভাতে নিয়মটা উল্টে দিয়ে কোনও মিনিস্টারকে করলে সিলেক্ট কমিটির রেকমেনডেশন অ্যাকসেপ্ট করার সুবিধা হয়। সিলেক্ট কমিটির গাইডে মিনিস্টার মানুষকে নির্দেষ করে পথ দেখাবে। সেই পথ সুনির্দিষ্ট করে নিতে পারেন নি, সেজন্য এই যে ল্যাকুনা সেই ল্যাকুনা বিলের মধ্যে থেকে গিয়েছে। সেই ত্রুটির কথা বলার আগে প্রথমে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই আপনি একজন পার্টির সদস্য নীতিগতভাবে মিউনিসিপ্যালিটি কর্পোরেশন হচ্ছে যেখানে নির্বাচিত প্রতিনিধিদের বেশি ক্ষমতা দেওয়া হয়। সুদীপ বাবু ব্রড স্পেকটার্মের কথা বলেছেন। আমি সাধারণ দুর্নীতির কথা কিছু বলছি। আমি এটা স্পেসিফিকালি বলছি। মাননীয় বুদ্ধদেব বাবুকে ২/১টা প্রশ্ন করার আছে। আপনারা আজকে কর্পোরেশন বিল নিয়ে এসেছেন, ডিসেনট্রালাইজেসন অফ পাওয়ার, আরও বেশি ক্ষমতা দিতে চান এবং নূতন উন্নয়নশীল শহর, আধা শহর, তাকে আরও বড় শহর করতে চেয়ে এই কাঠামো করে সেখানে এই বিলের মধ্যে দিচ্ছেন। বুদ্ধদেব বাবু শুধু মন্ত্রী নন, পার্টির সেন্ট্রাল কমিটির মেম্বার। আপনাকে জিজ্ঞাসা করি নগরপালিকা বিল যখন রাজীব গান্ধী মহাশয় এনেছিলেন আপনারা বিরোধিতা করেছিলেন। এই প্রথম কেন্দ্রীয় স্তরের বিলকে দুর্নীতি যুক্ত বলা হয়েছিল। মিউনিসিপ্যালিটির নির্বাচন সাংগঠনিক দায়িত্ব হিসাবে দাঁড়ায়। ইচ্ছা করে আপনাদের সরকার ৮ বার সুপারসিড করে রাখলেন। ইচ্ছা করে বিরোধিতা করলেন। আপনি বলুন যে নগরপালিকা বিলে এস.সি.এস.টি মহিলাদের সংরক্ষণ করা হয়েছিল, তার বিরোধিতা কেন করলেন এবং একটা মিউনিসিপ্যাল ফাইনান্স কমিশন করে মিউনিসিপ্যালিটি গুলি যাতে রাজ্য সরকারের দিকে তাকিয়ে না থাকে টাকার জন্য, সেজন্য একটা প্রস্তাবের কথা বলা হয়েছিল, তার বিরোধিতা করলেন কেন? বলুন, ডিভোলিউসন অফ পাওয়ার, বিকেন্দ্রিত ক্ষমতার ভারতবর্ষে যখন ঐতিহাসিক পদক্ষেপ নেওয়া হল তখন এই বিকেন্দ্রীকরণে আপনাদের বিরোধিতার জন্যই না পঞ্চায়েত, না নগরপালিকা কোনওটাই হতে পারল না। আপনি পার্টির রাগি যুবক নন, পার্টির একজন গুরুত্বপূর্ণ নেতা। আপনি সেই জবাব দেবেন। তাই আপনার কাছে প্রশ্ন, আপনি যখন আমাদের মাননীয় সদস্য অপূর্ব বাবু এবং মৃত্যুঞ্জয় বাবু প্রস্তাব করেছিলেন আপনার কাছে যে দিল্লির মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যাক্ট এবং কর্ণাটক অ্যাক্টে যেরকম রিজারভেষণের প্রভিসন আছে সেটা আপনি করুন। আপনি তখন সেটা করলেন না। আজকে মাননীয় সদস্য শচীন বাবুর আনিত অ্যামেন্ডমেন্ট দ্বারা রিজারভেষণ করবেন। Why could you not show this grace ? Your turn is not enough, you have got far enough. এই মনোভাব দেখালেন, বিরোধীদলের একটা ভাল প্রস্তাব নিলেন না। কেন, কংগ্রেসের প্রস্তাব মেনে নিলে কি আপনার জাত যেত? মাননীয় অপূর্ব বাবু কি বলেছিলেন? এস.সি. পপুলেসন, যে জনসংখ্যা অনুপাতে সেই অনুপাতে তাদের পারসেনটেজ থাকুক। সিডিউল্ড ট্রাইবদের জন্য বিশেষভাবে রিজারভেশন থাকুক যেটা কর্ণাটকে আছে এবং মহিলাদের জন্য ২০ পারসেন্ট রিজারভেশন থাকুক। সিডিউল্ড কাস্টদের জন্য আপনারা পঞ্চাশে দুই, অর্থাৎ ৪ পারসেন্ট, সিডিউল্ড ট্রাইবদের জন্য পঞ্চাশে এক, অর্থাৎ

২ পারসেন্ট, আর মহিলাদের জন্য পঞ্চাশে পাঁচ, অর্থাৎ ১০ পারসেন্ট সিট রিজারভেশন রাখলেন। আমার মনে হয়, এ-ব্যাপারে অপূর্ববাবু সাজেশন মেনে নিলে পার্লামেন্টারি ডেমোক্রাসিতে একটা নতুন নর্ম তৈরি করতে পারতেন। কাজেই এই বিলে ডিফেক্ট রয়ে গেছে। আজকে নির্বাচন ব্যবস্থার পুরো কাজটা নিরপেক্ষ সংস্থার হাতে দিতে হবে, তা না হলে মানুষের বিশ্বাস আসবে না। কারণ বর্তমান নির্বাচন কমিশনের দ্বারা একটি মেহাম হয়েছে, বৈজ্ঞানিক রিগিং হয়েছে। তাই স্বাধীন একটা সংস্থার হাতে এই দায়িত্বটা দেওয়া যেতে পারতো। ইনডিপেনডেন্ট মেশিনারির মাধ্যমে প্রিপারেশন অ্যান্ড রিভিশন অফ ইলেকটোরাল রোল-এর কাজটা করাতে পারতেন। ক্লজ ৩৩-তে বলেছেন যে, আপনাদের সংযুক্ত ইলেকশন অথরিটি হবে, কিন্তু সেল্ফ গভর্নমেন্ট নির্বাচন করবার জন্য ইনডিপেনডেন্ট অথরিটি থাকবে এরসঙ্গে ক্ল্যাশ কোথায়? সেল্ফ গভর্নমেন্ট নির্বাচন নিরপেক্ষ হবে সেটা আপনারা চান, নাকি চান না? আপনাদের কাছে আরও একটি প্রস্তাব রাখছি, যেটা নগর পালিকা বিলে ছিল। আজকে অ্যাকাউন্ট অডিট করবে কে? আপনি বলেছেন, একজন ফিনান্স অফিসার থাকবেন এবং অডিট করা হবে অডিটর দিয়ে যারা অ্যাপয়েন্টেড বাই দি স্টেট গভর্নমেন্ট। প্যানেল অফ অডিটর থাকবেন চার্টার্ড অ্যাকাউন্টেন্ট ফার্মের এবং তারাই অডিট করবেন। কিন্তু আমাদের এক্সপেরিয়েন্স হচ্ছে, পঞ্চায়েত বাজেলা পরিষদের ছয় বছর অডিট করা হয়নি। এই অডিট সম্পর্কে প্রশ্ন করেছিলেন বলেই আর.এস.পির পঞ্চায়েত মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয়কে চলে যেতে হল। তিনি বলেছিলেন যে, পঞ্চায়েতে অডিট করা হয়না। তারফলে তার কাছ থেকে পঞ্চায়েত দপ্তর কেড়ে নেওয়া হল। ... (লালবাতি) ... আমাকে একটু সময় দিন গণতন্ত্রের স্বার্থে। কমিউনিস্টরা গণতন্ত্রের পতাকা উড়াচ্ছেন - এটাই কি বৈপ্লবিক পরিবর্তন? আমার প্রস্তাব, পুরো অ্যাকাউন্টিং-এর দায়িত্বটা কনট্রোলার অ্যান্ড অডিটর-জেনারেলের হাতে দেওয়া হোক বলে অপূর্ববাবু যে দাবি করেছিলেন সেটা মেনে নেওয়া হোক।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগেও আমরা অসীমবাবুকে বলেছি, যারা প্রফেশনাল তাদের উপর একসেসিভ ট্যাকসেশন হচ্ছে। কারণ স্টেট গভর্নমেন্ট একবার প্রফেশনাল ট্যাক্স বসাচ্ছেন, তার উপর আবার কর্পোরেশন ট্যাক্স বসাচ্ছেন। তারফলে দেখা যাবে, শিলিগুড়ি শহরের ছোট একজন কবিরাজ বা সামান্য উকিলের উপর হেভি ডবল ট্যাকসেশন হয়ে যাচ্ছে। ডবল ট্যাক্সেশন আজকের দিনে প্রিন্সিপল অফ ন্যাচারাল জাস্টিসের বিরোধী। তাই ট্যাক্স-টা হয় স্টেট গভর্নমেন্ট নিন, না হয় কর্পোরেশনকে নিতে দিন, কিন্তু ডবল ট্যাক্সেশন বন্ধ করুন। তারপর ১১০ নং ক্লজটা আপনি দেখুন আপনি মিউনিসিপ্যাল অ্যাসেসমেন্ট ট্রাইবুন্যাল বসাচ্ছেন। ১১০ নং ক্লজে যে ট্রাইবুন্যাল আপনি বসাচ্ছেন তাতে আপনি ন্যাচারাল জাস্টিস যেটা সেটাকে ডিনাই করছেন। কারও যদি বর্দ্ধিত অ্যাসেসমেন্ট হয় এবং তাকে যদি ট্যাক্স'এর চাপ থেকে মুক্তি পেতে অ্যাপিল করতে হয়, তাহলে তাকে অরিজিন্যাল ট্যাক্স এবং বর্দ্ধিত ট্যাক্সের অর্ধেক ট্যাক্স জমা দিতে হবে। ন্যাচারাল জাস্টিস পাবার জন্য একজন লোক যখন এ্যাপিল করবে তখন কিন্তু ওটা জমা দিতে হবে না এইরকম নিয়ম থাকে। আপনি কিন্তু সেটা করছেন। এই ব্যাপারে ১১০(৪) নং ক্লজটা দেখুন, এখানে আপনি বলছেন, The order of the tribunal has been made final

conclusive and sacrosanct তারমানে কোনও লোক যদি তার উপরে চাপানো ট্যাক্সের ব্যাপারে সন্তুষ্ট না হন তাহলে তার হায়ার কোর্টে যাবার ক্ষমতা থাকছে না। আমার মনে হয় এটা বেআইনি। চ্যাপ্টার-২তে দেখুন, মিউনিসিপ্যাল কর্পোরেশনের যে পাওয়ার সেটাকে ডিফাইন করছেন। মিউনিসিপ্যাল কর্পোরেশনের যে ন্যূনতম ডিউটি জল দেওয়া, পয়োঃপ্রণালীর ব্যবস্থা করা সেই ম্যানডেটরি ডিউটি আপনি করেন নি। বোম্বেতে কিছু ম্যানডেটরি ডিউটির কথা বলা আছে যে এগুলো করতে হবে। আপনি কিন্তু এটা বলেন নি। এটা বললে ভালো হত। আপনি ক্লজ ২৬৬ এরমধ্যে যে ক্ষমতা দিয়েছেন যেকোনও লোকের বাড়িতে ঢুকে যাবে এটা বলেছেন। এটা কিন্তু পৃথিবীর কোথাও খুঁজে পাওয়া যাবে না। সেখানে কি বলা হয়েছে? বলা হয়েছে The Chief Executive Officer may enter upon any land or building with or without assistance for the purpose of enquiry অর্থাৎ আমার যে রাইট অব দি সিটিজেন সিক্রেসি আছে সেটা থাকবে না। এটা কি রিজনঅ্যাবল রেস্ট্রেন? আপনি জানেন স্যার, সব জায়গায় পুলিশ অথরিটি বা অন্য জায়গায় কিন্তু এটা আছে, রিজনঅ্যাবল রেস্ট্রেন এটাতে থাকবে না। ক্লজ ২৬৬টা বাদ দেওয়া হোক। ক্রিমিন্যাল প্রোসিডিওর কোড, ১৯৭৩ যেটা আছে তাতে এই অধিকার নেই। এখানে অনেক উকিল আছেন তারা এটা বুঝতে পারবেন। একটা ক্লজ তারফলে পুরোপুরি বাদ দেওয়া উচিত। সিডিউল ৬, যেখানে আপনি পেনাল্টি ধার্য করছেন, এই পেনাল্টি ক্লজটার পুরোটা বাদ দিন। শিলিগুড়ি এবং আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশনকে আপনি কটা ক্ষমতা দিচ্ছেন? ৩৬টা অফেন্সে ফাইন করতে পারবে। ১১টা অফেন্স করলে জেল দিতে পারবেন। হাওড়াতে ৩৪টিতে ফাইন করতে পারবেন। ১০টি অফেন্স করলে ইমপ্রিজনমেন্ট করতে পারবেন। আপনি কর্পোরেশনকে ফ্রি স্টেট বানাতে চাইছেন? ক্লজ ২৬৬টা বাদ দেওয়া হোক। ক্লজ ৬ এর ট্যাক্সেসানের মূল যে বিষয়টা সেটাকে আপনি ইগনোর করছেন। আপনি ভেইকেলস, সিনেমা, থিয়েটা অ্যান্ড অকট্রয়, এগুলির ব্যাপারে বোম্বেতে কি আছে তা জানেন। বোম্বেতে সেখানে বোথ ইলেকট্রিক সাপ্লাই অ্যান্ড ট্রান্সপোর্ট চালান কর্পোরেশন। সেখানকার কর্পোরেশন বেস্ট কর্পোরেশন। সেখানে তারা ভেইকেলস, সিনেমা, থিয়েটার অ্যান্ড অকট্রয় এগুলোকে কর্পোরেশনের হাতে ছেড়ে দিয়েছেন। এরপরে যদি প্রয়োজন হয় তাহলে ল্যান্ড অ্যান্ড বিল্ডিং'এর উপরে, প্রফেশন, ট্রেড এই সমস্তর উপরে ট্যাক্সেসন বসিয়ে করছেন এবং এইভাবে ওরা এটাকে ওয়াইডেন করেছেন। অকট্রয়কেগ এখানে আপনি কর্পোরেশনগুলোর হাতে ছেড়ে দিন যাতে তাদের আপনার কাছে বসে থাকতে না হয়? তারা কেন আপনি কখন এন্টারটেনমেন্ট ট্যাক্স'এরর শেয়ার দেবেন, অকট্রয় এবং ট্যাক্সের শেয়ার দেবেন তারজন্য বসে থাকবেন? বুদ্ধদেববাবু আপনি বহরমপুর পুরসভাকে যে সুপারিসিড করেছিলেন তাতে শিক্ষা নিয়েছেন। আপনি আর্বিট্রারিলি এটা করতে গিয়ে বুঝেছেন যে ক্ষমতাকে যথেচ্ছভাবে ব্যবহার করা উচিত নয়। বহরমপুর'এর ঘটনায় আদালতের যে রায় হয়েছে তাতে আপনার ইমেজ অনেকটাই খারাপ হয়েছে। এরপরেও আপনি সেই ক্ষমতাকে রাখছেন। আপনি একটা পলিসি ডিক্লিয়ার করুন যে আপনি নির্বাচিত পৌরসভাগুলিকে ভাঙবেন না। গৌরবাবু আজকে যদি সেখানে চেয়ারম্যান থাকতেন তাহলে সেখানে কোনও গন্ডগোল হলে তার পৌরসভাকে আপনি ভেঙে দিতেন? সুতরাং আমি বলবো যে আর্বিট্রারি পাওয়ার আপনার মধ্যে রাখা উচিত নয়। পার্টির যারা স্বীকৃত নেতা,

গৌরবাবু যেমন আপনার পার্টির এম.এল.এ., তেমনি তিনি তো স্টেট কমিটির মেম্বারও ছিলেন, তারা আজকে এই আর্বিট্রারি পাওয়ারের জন্য দল ছেড়ে চলে যাচ্ছেন। এ সম্বন্ধে নোট অফ ডিসেন্টে কোনও কথা বলা নেই। যাইহোক এইকথা বলে এই বিলকে বিরোধিতা করে আমি আমারর বক্তব্য শেষ করছি।

[11-50 — 12-00 Noon.]

**শ্রী প্রবুদ্ধ লাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে আসানসোল কর্পোরেশন বিল সম্পর্কে দু একটি কথা বলতে চাই। আসানসোল কর্পোরেশান হবে ঠিক কথা কিন্তু এই আসানসোল কর্পোরেশন এলাকা হলে জনসাধারণের উপরে যে ট্যাক্স আছে সেই ট্যাক্সের বোঝা আরও বাড়বে। আসানসোল মিউনিসিপ্যালিটি থাকা কালীনই কিছু কাজ করেনি। বিশেষ করে আসানসোল দুভাগে ভাগ করা আছে একদিকে হিন্দু ভাষি অন্যদিকে উর্দুভাষির মানুষ। হিন্দু ভাষি এবং উর্দু ভাষির মানুষেরা মিউনিসিপ্যালিটির থেকে পানীয় জল ঠিকমতো পায় না। তারপরে ওইসব এলাকা পরিষ্কার করা হয়না। রাস্তাঘাট সমস্ত খারাপ, ইলেকট্রিসিটি ঠিকমতো পৌঁছায় নি। কর্পোরেশন এলাকা হলে কর্পোরেশন স্ট্যাটাস অনুযায়ী অনেক বেশি কাজ করতে হবে। আসানসোল থেকে সবচেয়ে বেশি সেস অ্যাড ভ্যালরেম... য়ালটির টাকা আসে। এই এলাকা কর্পোরেশনের আওতায় এলে আরও বেশি করে এই টাকা আসবে। আসানসোল মহকুমার একটা জেলা হবার যোগ্যতা আছে। এই বিধানসভায় আমি আপনার কাছে জানাতে চাই এবং মন্ত্রী মহাশয়কে বলছি যে এই আসানসোল মহকুমাকে জেলায় পরিণত করা হোক। এটা আসানসোল বাসির অনেকদিনের ইচ্ছা। আসানসোল বিশেষ করে শিল্পনগরি এবং শিল্প শ্রমিকরা বাস করে, তাদের এটা একটা দাবি যে আসানসোল একটি জেলায় পরিণত হোক। এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই তিনি অবিলম্বে এই কর্পোরেশানে নির্বাচন করুন। কেননা এখনই নির্বাচন করলে বোঝা যাবে ওখানকার মানুষ এটা মেনে নিতে পারছে কিনা। তবে এই বিষয়ে মাননীয় মন্ত্রীর কাছে আমার অনুরোধ মিউনিসিপ্যালিটির যিনি চেয়ারম্যান আছেন তাকে যেড় বকলমে কর্পোরেশনের চেয়ারম্যান করে দেবেন না। মাননীয় মন্ত্রীর যে মনোনিত একটি কমিটি আছে তা নতুন করে চালান্যোর ব্যাপারে নির্দিষ্ট সময়সীমা বেধে দিয়ে ইলেকশন করুন। আসানসোল কর্পোরেশনে ইলেকশন না করলে সেখানকার মানুষের উপরে করের বোঝা চাপিয়ে দেওয়া হেব। এবং এটা গুরুতর অন্যায় করা হবে। সুতরাং ইলেকশনের দিন সুনির্দিষ্টভাবে ঘোষণা করুন। এইকথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এতক্ষণ ধরে এই ৩টে বিল যথা আসানসোল, হাওড়া এবং চন্দননগর সংক্রান্ত বিলের উপরে সমস্ত সদস্যদের আলোচনা শুনেছি। এখানে এই প্রথম বিল থেকে যে বক্তব্য রেখেছেন। তাতে মূলত এই বিলের কানিকটা সংশোধন এবং খানিকটা উন্নতির কথা বলা হয়েছে। সুতরাং মূলগতভাবে এই বিলের বিরোধিতা বিরোধী পক্ষ থেকে করা হয়নি বলেই তাদের ধন্যবাদ জানাচ্ছি। এই ৩টে বিল নিয়ে দীর্ঘদিন ধরে আমরা সিলেক্ট কমিটিতে আলোচনা করেছি। সিলেক্ট কমিটিতে আলোচনাতেও বিরোধী দলের সদস্যরা বিরোধিতা করেন নি। তাদের এই ভূমিকার জন্য আমি তাদের অভিনন্দন জানাই। তবে একটি কথা উঠেছে, মাননীয় সৌগতবাবু বলেছেন

কেন আমি সিলেক্ট কমিটিতেও চেয়ারম্যান হিসাবে আছি? আমি জানিনা কেন আছি, স্পিকার আমাকে করেছেন।

**মিঃ স্পিকার :** আমাদের এখানে একটা কনভেনশন হচ্ছে যে সিলেক্ট কমিটির চেয়ারম্যান মিনিস্টার হয়ে থাকেন এবং এটা স্পিকারই ঠিক করেন। একমাত্র সিলেক্ট কমিটিতে মিনিস্টার চেয়ারম্যান হন আর অন্য সব কমিটিতে বা সাবজেক্ট কমিটিতে এক্স অফিসিও মেম্বারই চেয়ারম্যান হয়। কিন্তু সিলেক্ট কমিটিতে মিনিস্টারকে চেয়ারম্যান স্পিকারই করেন। তবে এটা এখনই ঠিক করা যাবে না। সৌগতবাবুর সাজেশন শুনলাম, পরবর্তি কালে এই বিষয়ে অন্যভাবে চিন্তা করবো।

[12-00 — 12-10 P.M.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** সুতরাং এ বিষয়ে পরিষ্কার করে কথা যখন উনি বললেন তখন স্বভাবতই কোনও প্রশ্ন নেই। কিন্তু আর একটি কথা সৌগতবাবু বলছিলেন এখানে সিলেক্ট কমিটিতে যে আলোচনা হয়েছিল সেই আলোচনাটা গ্রহণ না করে এখানে একটা সরকারি সংশোধনী শচীনবাবুর নামে কেন আনা হল। আমি তাকে বলতে চাই যে সিলেক্ট কমিটি কিন্তু এই মনোভাবই নিয়েছিল বিষয়টার গুরুত্ব বিবেচনা করে এখানে এখনি আমরা সিদ্ধান্ত গ্রহণ করছি না এবং সেটা একমত হয়েই আমরা করেছিলেন; যদি এই সম্পর্কে এখনি চূড়ান্তভাবে আমরা সিদ্ধান্ত করি তাহলে বিধানসভায় সংশোধনটা নিয়ে যাব। যাইহোক আমি আপনাদেরকে এখানে বলতে চাই আলোচনাটাকে সৌগতবাবু একটু তুলনামূলক আলোচনায় নিয়ে এলেন আপনারা কেন নগরপালিকা বিলের বিরোধিতা করছেন। নগরপালিকা বিলের বিরোধিতা আমরা সচেতনভাবে করছি এবং আমরা মনেকরি তারা যে এটা করেছিলেন তারও একটা মৌলিক কারণ ছিল। আপনাদের প্রাক্তন প্রধানমন্ত্রী সারা দেশের অবস্থা সামলাতে না পেরে ঠিক নির্বাচনের একমাত্র আগে যখন তার মনে হল যে আমাকে একটা কিছু করতে হবে তখন তিনি সংবিধানের কাঠামোকে ভাঙতে গেলেন। এটা তিনি ৫ বছরেও বোঝেননি যখন তার বিরাট সমর্থন ছিল। সমর্থন যখন ভেঙে আসছিল তখন তার হঠাৎ মনে হল যে আমাকে জনগণের হাতে ক্ষমতা নিয়ে যেতে হবে; এবং এটা তিনি ঠিক করেছিলেন তার মৃত্যুর ঘন্টাধ্বনি শোনার আগে। আমরা বলেছিলাম নগরপালিকা বিল আমরা করব, পঞ্চায়েত বিল আমরা করব। উনি সংবিধান ভেঙে ছিলেন, সংবিধানে কি লেখা আছে এবং ওনার কি ক্ষমতা আছে সেটা আপনারাও জানেন আমরাও জানি। রাজ্য তালিকাগুলিকে উনি ভাঙতে গেলেন, ওনার ঐ বিল করার অধিকার নেই, এটা রাজ্য তালিকার অন্তর্ভুক্ত, এটা উনি করতে গিয়েছিলেন এই কারণে ঐ বিলের কাঠামো সম্বন্ধে অনেকের আপত্তি আছে। রাজ্যপালের হাতে অসীম ক্ষমতা দেওয়া হয়েছিল যখন ওদের আর চিন্তা কি। তারপরে যেটা সৌগতবাবু বললেন দিল্লি থেকে টাকা পাঠাবেন ডাইরেক্টলি প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী, তিনি ভাবতেন যে শুধু আমরা আমি আর ডি.এম. আছে, আর সারা দেশে কেউ নেই। এগুলি আমরা পছন্দ করিনা, সেজন্য আমরা সর্বতোভাবে, মৌলিকভাবে নগর পালিকা বিলের বিরোধিতা করেছি। উনি রাজনৈতিক সুবিধার জন্য সংবিধানের কাঠামো ভাঙতে পারেন না এটাতে আমাদের আপত্তি ছিল। এখানে আমরা যখন খোলা মনে আলোচনা করতে যাচ্ছি তখন এই কথাটা বলতে চাচ্ছি যে বর্তমানে

আমাদের রাজ্যে যে কটি আইন আছে পৌরসভার সেখানে এবারে প্রথম একটি গুরুত্বপূর্ণ সংশোধন এসেছে। আপনারা দেখেছেন সিলেক্ট কমিটিতে এ ব্যাপারে অনেক আলোচনা হয়েছে বিতর্ক হয়েছে তারপরে আজকে সরকারিভাবে সংশোধন এসেছে। আমি বলছি না এই ক্রেডিটটা শুধু আমাদের, এটা সিলেক্ট কমিটিতে একমত হয়েই আলোচনা করেছি যে আমাদের রাজ্যে অন্তত এটা শুরু হোক। এই প্রথম পৌরসভাতে আদিবাসি ভাইদের জন্য, সিডিউল কাস্টদের জন্য, এবং মহিলাদের জন্য আসন সংরক্ষণের যে দৃষ্টিভঙ্গী সেটা সিলেক্ট কমিটিতে একমত হয়েই আমরা এখানে এনেছি এবং আপনারা স্বীকার করেছিলেন যে এটা হওয়া উচিত। তবে সংখ্যাটা নিয়ে আমরা এখনি বিতর্কে যাচ্ছি না, আরও সংখ্যা বাড়িয়ে দিলে আরও ভাল হত, আমি শুধু বলছি আরম্ভ হয়েছে। এখন দেখা যাক এটা এই পথে চললে ভবিষ্যতে আমরা আদিবাসি, সিডিউলকাস্ট ও মহিলাদের ক্ষেত্রে দায়িত্বশীল ভূমিকা পালন করতে পারব কিনা—অবশ্য অভিজ্ঞতাই এটা প্রমাণ করবে এবং তখন হয়ত সংখ্যাটা আরও বাড়ানো যেতে পারে। আপাতত আমরা যে প্রস্তাব দিচ্ছি তিনটি পৌরসভার ক্ষেত্রে সেখানে একজন আদিবাসি, দু'জন সিডিউলকাস্ট এবং ৫ জন মহিলা। এটা আপাতত আমি আপনাদের সমর্থনের জন্য আবেদন জানাচ্ছি। তারপরে এখানে কথা উঠেছে নির্বাচন সংক্রান্ত ব্যাপারে, নির্বাচনটা আপনারা আলোচনা করে ব্যবস্থা করুন। আমি শুধু আপনাকে অনুরোধ করবো বুঝতে। গত বিধানসভার অধিবেশনে একটা সংশোধনি এনেছিলাম হয়তো সেটা আপনারা মনে করতে পারছেন না। যা বর্তমানে ভোটার লিস্ট। নির্বাচন কমিশন যে ভোটার তালিকা তৈরি করেন সেই ভোটার তালিকার উপরই পুরসভার নির্বাচন হচ্ছে। এইবারে এটা হচ্ছে। আগেরবার যা হত না। এই নির্বাচন কমিশনের ভোটার তালিকার উপর যদি আস্থা না থাকে তাহলে কার উপর আস্থা আছে দেশে? আমি জানিনা ভোটার তালিকা কে তৈরি করে দেবে? কাজ ৩৬, নির্বাচন কমিশনের ভোটার তালিকার উপর নির্বাচন হবে। এটা গতবার থেকেই হচ্ছে। এতদিন পর্যন্ত ছিল, পুরসভাগুলির ভোট হত নিজেদের স্বতন্ত্র ভোটার তালিকার উপর। এবারে থেকে ভোটার তালিকায় এটা হচ্ছে এবং একটি ভোটার তালিকা সারা ভারতবর্ষের রাজ্যসভা, লোকসভা, বিধানসভা এবং পুরসভার নির্বাচন হয়। এগুলো না জানলে কি করে হবে?

আপনি ভালো করে ক্লজ ৩৬ এর বডিটা পড়ুন। আপনি একটু ধৈর্য ধরে দেখুন, ইলেকটোরাল ভোটার লিস্টটা একই। ইলেকশন অথরিটি বলতে যা বোঝায়।

**Mr. Speaker :** Mr. Roy, Provided that the electoral roll for the time being in force for the election of members to the West Bengal Legislative Assembly so far as it relates to the area of the city of Asansol may be adopted as the electroal roll for the Corporation.

**শ্রী সৌগত রায় :** ইলেকট্রোরাল আনছেন কেন? ভোটার তালিকা নিয়ে তো প্রশ্ন করছেন। টাইম দিন, এটা পারমানেন্টলি ইনকরপোরেট করা যেতে পারে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আইনের ভাষায় তাই হয়। আপনি তো ৭৪টা বলছেন, লিখে দিন। আমি দেখবো। ৭৪টা এই মুহূর্তে নির্বাচন হচ্ছে। কোন ভোটার তালিকায় হচ্ছে?

**শ্রী সৌগত রায় :** ইলেকশন কমিশনের নির্দেশে হবে না।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আপত্তি কোথায় হচ্ছে,

**Mr. Speaker :** Mr. Roy, I feel very diffident to explain to you. For the time being in force means, the electoral roll appicable to for the time being in the Assembly area particularly, for the particular municipal election. This proviso provided that the electoral roll for the ime being in force for the election of members to the West Bengal Legislative Assembly. Mr. Roy, your argument is that while it gives a priviso why it did not give a permanent arrangement. That should be law. Every law contemplates that. Planners of law keep law flexible for future contingency. There may be delimitation on constituency, There may be small Assembly constituency, there may be big Assembly constituency. Some areas may or may not tally. For such contingency it may be necessary to prepare separate electoral roll. That provision has to be kept always for security reason. Because election may not be held if there is a state of emergency.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** এখানে যে অ্যামেন্ডমেন্ট নেওয়া হয়েছিল, এই ভাষাটাই এখানে আছে, আপনি একটু ভালো করে কম্পেয়ার করে দেখুন। এই ভোটার লিস্টের ব্যাপারে, এই ভোটার তালিকার ব্যাপারে এটাই শুধু বলতে চাই যে ঐ ভোটার তালিকার উপরেই পৌরসভাগুলির নির্বাচন হবে। তবে ভোটার তালিকা সম্পর্কে যে সন্দেহ বা যে অভিযোগ আপনাদের রয়েছে এটা আপনাদের রাজনৈতিক উদ্বেগ। এই উদ্বেগ এখানে প্রকাশ করে কি লাভ আছে আমি জানিনা, নির্বাচনে পরাজিত হলেই ভোটার তালিকার উপর রাগ হয়। আরেকটা বিষয় এখানে উঠেছে, আপনারা আমাদের মিউনিসিপ্যালিটির সমস্ত অ্যাকাউন্ট অডিট করার কথা বলেছেন। এখানে সরকারিভাবে যে অ্যামেন্ডমেন্ট করা হয়েছে সেটাই পরিষ্কার করে বলছি। যে অফিসাররা এই অ্যাকাউন্টসগুলি পরীক্ষা করে দেখেন, তারা কিন্তু আমাদের এখানকার অডিটর জেনারেলের সঙ্গে যুক্ত এবং সেই সমস্ত ব্যক্তিরাই এই অ্যাকাউন্টগুলি পরীক্ষা করে দেখেন এবং তারা পরোক্ষভাবে সি.এ.জি-র নিয়মের অধীনে আছেন, সেদিক থেকে তারাই এটা করেন। এরপর প্রশ্ন উঠেছে, আমি দেখলাম যেটা সৌগতবাবু বললেন যে এই আইনে আপনি একটা শাস্তিযোগ্য অপরাধ মারাত্মকভাবে করছেন। আমি বুঝতে পারলাম না। সুদীপবাবু যে বক্তৃতা করলেন কলকাতার মতো শহরে যে সমস্যা সেটা সামলাতে আইনের একটা কাঠামো দৃঢ় করে যে লোকগুলোর নাম আপনি করলেন, তারা টাকার জোরে শহরে আইন ভাঙছে। যদি তাদের শাস্তি দিতে হয় তাহলে শুধু আপনার ঐ দু'হাজার, চার হাজার, পাঁচ হাজার টাকা জরিমানা করে ওদের শাস্তি দিতে পারেন না, ওদের অন্য ধরনের শাস্তি দেওয়া দরকার, ওদের জেলে পাঠানোর দরকার এবং সেটাই আমরা স্বীকার করি। শুধু ফাইন করেই হবে না এবং এটাতে আপনারা আপত্তি করছেন কেন? কি কি অপরাধ শাস্তিযোগ্য, সেটার আমরা একটা সিডিউল করেছি। কোন কোন ক্ষেত্রে টাকা দিলে ছেড়ে দেওয়া হবে সেটা বলেছি, কোন কোন ক্ষেত্রে জেলে

পাঠানো হবে সেটাও বলেছি। তবে জেলে পাঠানোর অপরাধের সংখ্যাটা খুবই কম আছে। তবে যদি বলেন যে কলকাতার থেকে হাওড়ায় এই সংখ্যাটা কম কেন? তবে বলব হাওড়ার আইনটা পুরোনো, ওটাকে আমরা সংশোধন করব। শাস্তি দেওয়া না হলে পারা যাবেনা, শাস্তি না দিলে এটা বন্ধ করা যাবেনা। ওদের শাস্তির ভয় দেখাতে হবে। হাওড়ায় অনেক পুরোনো বাড়ি আছে। আপনারা এটাকে দয়া করে মেনে নিন, আপনারা মেনে নিলেই হবে।

**শ্রী সৌগত রায় :** ক্যাডাররা করলে কি হবে?

[12-10 — 12-20 P.M.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আইনের উপরে কেউ নই, আইনের উপরে কেউ যাবে না। বে-আইনি কাজ করলে কাউকে ক্ষমা করা হবে না। এখন আমি আর কয়েকটা ছোটখাট ব্যাপার বলতে চাই, সেটা হচ্ছে, সৌগতবাবু বলেছেন, প্রফেশনাল ট্যাক্সের ব্যাপারে। কলকাতার ক্ষেত্রে আমাদের কিছুদিন সমস্যা চলেছিল, এবার সমস্যাটা মিটেছে। অন্য ক্ষেত্রে যাতে প্রফেশনাল ট্যাক্স সরকারও নিচ্ছে, আবার কর্পোরেশনও নিচ্ছে এরকম যাতে না হয় সেদিকে আমরা নজর রাখব। এটার জন্য আমরা চেষ্টা করছি, এটা কলকাতায় ছিল, এখন আমরা এটা বন্ধ করেছি। আরেকটা ব্যাপারে আরও কিছু কথা এখানে উঠেছে, সেটা হচ্ছে, কিছু কাজ তাদের বাধ্যতামূলক করে ৮৭ অবলিগেটারি কিছু দেখবেন, প্রভিশন ৮৭ ক্লস তাদের পানীয় জল দিতে হবে, বস্তির উন্নতি করতে হবে, রাস্তা তৈরি করতে হবে, নিম্নতম বাধ্যতামূলক একটা কাজের তালিকা এখানে আছে। পৌরসভাগুলি এগুলি এখানে উঠেছে, যেটা সুহৃদবাবু বলেছেন, আমি ওনার কথা ঠিক বুঝতে পারিনি। আসানসোলে যে জলের সমস্যা আছে সেটা আমরা জানি এবং সেটা আমরা বলেছি, যে পি.এইচ.ই জলের সমস্যার সমাধান করতে বড় দেরি করছে এই ব্যাপারে কোনও সন্দেহ নেই। রাজ্য সরকার এবং এল.আই.সি-র সহযোগিতায় ওখানে তিনটে ফেজের মধ্যে দুটো ফেজের কাজ শুরু হয়ে গেছে এবং তৃতীয় ফেজের কাজও প্রায় প্রস্তুতির পথে। এই তৃতীয় ফেজের কাজ শেষ হলেই জলের সমাধান হয়ে যাবে। এখানে রাজনীতিতর কোনও ব্যাপার নেই, আপনারাও পাচ্ছেন না, আমরাও পাচ্ছি না। এই সমাধানের ব্যাপারেই আমাদের চেষ্টা করতে হবে। তার মানে এই নয় যে কর্পোরেশন করলেই ট্যাক্স বাড়বে। মাননীয় সদস্য বললেন কর্পোরেশন করলে ট্যাক্স বাড়বে। তা আপনারা ট্যাক্স দেবেন না? কিন্তু কর্পোরেশড় না করলে আইনে আমরা সমস্ত সমস্যাগুলি একসঙ্গে দেখতে পারব না। যদি জল নিষ্কাশনের সমস্যা থাকে, রাস্তা-ঘাটের কিছু সমস্যা থাকে তাহলে কর্পোরেশন করলে এই সমস্যা সমাধানের পথ আর একটু খুলবে, আসানসোল দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটির সঙ্গে কোনও বিরোধমূলক সমস্যা হবে না। ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট যে উদ্দেশ্য যে লক্ষ নিয়ে করা তার সঙ্গে কর্পোরেশনের বিরোধ হবে না, আমরা একটা সমন্বয় ব্যবস্থা রাখব। আপনার একটা অ্যামেন্ডমেন্ট দেখলাম, সেই অ্যামেন্ডমেন্টে আপনি যা বলেছেন সেটা ঠিক নয়। অ্যামেন্ডমেন্টে আপনি বলেছেন কর্পোরেশনের ভোটার তালিকায় আমার নাম আছে কিনা ইত্যাদি ব্যাপারে আমি কোর্টে যেতে পারব না। আপনার মৌলিক অধিকার কেউ আটকালে আপনি কোর্টে যেতে পারবেন, সেটা কেউ আটকাতে পারবে না দেশের আইনে। কিন্তু আমরা কিছু জিনিস

বলেছি যে কর্পোরেশনের ব্যাপারে মামলা করতে দিতে পারব না। অদ্ভুত সব মামলা হয়। আপনারা যেটা নিয়ে চিন্তিত কর্পোরেশনে না থাকলে প্রার্থি হতে পারেন কিনা, এতে অসুবিধা আছে, এটা হওয়া উচিত নয়। কিছু ক্ষেত্রে ঐ অ্যামেন্ডমেন্ট আমরা নিতে পারি না। সেজন্য ঐ অ্যামেন্ডমেন্ট আমরা নিচ্ছি না। তারপর যেটা করেছেন নিউ ক্লজ ৩১,৩৩ বি, এও আমরা গ্রহণ করতে পারছি না। কিন্তু সেই সঙ্গে সঙ্গে আর একটা চিন্তার কথা বলেছেন যে কিছু গ্রামাঞ্চলকে নিচ্ছেন, এটার ব্যাপারে একটু ভেবে চিন্তে নিই, আমি এই মুহূর্তে ব্যক্তিগতভাবে কোনও স্পষ্ট মত দিতে পারছি না তবে এইটুকু বলছি সিলেক্ট কমিটিতে আমরা একমত হচ্ছে এই অ্যামেন্ডমেন্টগুলি নিয়েছি, সেখানে কংগ্রেস দলের যারা প্রতিনিধি ছিলেন তারা কেউ আপত্তি করেননি। এই মুহূর্তে এই গ্রামগুলি কর্পোরেশনের মধ্যে এলে যদি বিরাট ক্ষতি হয়ে যায় তাহলে নেব কেন? তাতে রুরাল ইলেকট্রিফিকেশনের সব কাজ বন্ধ হয়ে যাবে। আমি তাদের ক্ষতি করে নেব কেন? আমাকে ভাবতে হবে ট্রানজিসন্যাল স্টেজে কি করে এটা নিলে কি অসুবিধা হবে, আমি সেটা আপনাদের সঙ্গে কথা বলে করব, জরুরি এখন কিছু হবে না। আমি আর একটা বিষয়ে বলব আমরা হয়ত একটা স্তরে গিয়ে নোমিনেটেড বোর্ড করব, কিন্তু মিউনিসিপ্যালিটির বর্তমান প্রতিটি নির্বাচিত সদস্যকে নিয়ে বোর্ড করতে হবে। আইনটা একটু পড়ে নিন, ২৮১ ধারার শেষে আছে আমি সেখানে আমার পার্টির লোক নিয়ে করতে পারব না, মিউনিসিপ্যালিটিতে যারা কমিশনার আছেন তাদের নিয়ে বোর্ড করতে হবে। সুদীপবাবু, সৌগতবাবু বহরমপুর নিয়ে কেন কথাটা বার বার তুললেন জানি না, পশ্চিমবঙ্গে ১১৬টি পৌরসভার মধ্যে অনেকগুলি পৌরসভায় আপনাদের নেতৃত্ব আছে, কারোর সঙ্গে আমাদের বিরোধ হয়নি। এই বিরোধটা হবার আগে আপনাদের সঙ্গে বহরমপুরের সঙ্গে ব্যক্তিগতভাবে আমি বার বার কথা বলেছি এটা আপনারা জানেন। আপনারাও ঐ ভদ্রলোককে সামলাতে পারেননি উনি এমন একটা জায়গায় গিয়েছিলেন। কলকাতা কর্পোরেশনে সমস্যা আছে, তার রাজনৈতিক নেতৃত্বকে কি আমি বোঝাতে পারছি না? তারা বলছেন এটা সমস্যা, আমিও বলছি এটা সমস্যা, একমত হয়ে কাজ করছি। কিন্তু ওখানে ঐ ভদ্রলোক কিছু বুঝবেন না, কোনও কৈফিয়ত দিচ্ছেন না। আমরা চিঠি পাঠাচ্ছি আপনারা কি বলবেন চিঠি ফেলে দিন? তিনি এনকোয়ারি করছেন, তারসঙ্গে কি বিরোধ আছে আমাদের? কর্পোরেশনে যদি সমস্যা থাকে তাহলে সেটা আমাদের সকলের সমস্যা। কিন্তু ওখানে উনি সেটা অস্বীকার করছেন। আমাদের মহামান্য হাইকোর্টের কথা যারা বলতে চাইছেন হাইকোর্ট বলেছিলেন তাকে না জানিয়ে আপনি করলেন কেন, কিন্তু ঐ ভদ্রলোক দুর্নীতিগ্রস্ত কিনা হাইকোর্ট কিছু বলেননি। আমি সেটাই তার কাছ থেকে জানতে চাই। আবার চিঠি দিয়েছি। হাইকোর্ট প্রমাণ করতে পারতেন, আমার সব কাগজপত্র হাইকোর্টে ছিল। গঙ্গা অ্যাকশন প্ল্যানের টাকা কি করলেন সেটা তিনি হাইকোর্টে উত্তর দিন, আমাকে দিতে হবে না। উনি হাইকোর্টকে উত্তর দিয়েছেন কিনা গঙ্গা অ্যাকশন প্ল্যানের টাকা কি হয়েছে। উনি ৫৫।। শো লোককে মিউনিসিপ্যালিটির মধ্যে দাঁড় করিয়ে রেখেছেন কিনা? সব সুদীপবাবু জানেন। সুদীপবাবু ক্ষমতা নেই ওকে সামলানোর। এই অবস্থাটা আপনার থাকলেও মানতে পারতেন না কিছুতেই। এটা সরকারি প্রশাসনিক এবং আইন শৃঙ্খলার প্রশ্ন, পৌরসভার শৃঙ্খলার প্রশ্ন। এটা আপনারা'ও মানতে পারতেন না, ঐ ভদ্রলোক থাকলে। আর তো কারোর সঙ্গে কোনও অসুবিধা হচ্ছে না। আর কোনও

মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান বলতে পারবেন ডিসক্রিমিনেট হচ্ছে? কৃষ্ণনগরের ব্যাপারটা আপনারা জানেন যে, তিনি পাওয়ারের বাইরে চলে যাচ্ছেন। মেদিনীপুরের ব্যাপারটা আপনারা চেয়ারম্যানকে গিয়ে জিজ্ঞাসা করুন। যাইহোক, আমি আর সময় নেব না। সব শেষে আমি এই আবেদন করছি যে, এই তিনটি পৌরসভাকে আমরা কর্পোরেশনে রূপান্তরিত করতে চলেছি। আমাদের রাজ্যের এই তিনটি শহর হল বড় শহর। কর্পোরেশনের মাধ্যমে এদের ভবিষ্যতে উন্নতির ক্ষেত্রকে আমরা আরও জোরদার করতে পারব বলে মনেকরি। শিলিগুড়ি উত্তরবঙ্গের একটা প্রতিষ্ঠিত শহর। আসানসোল শিল্পাঞ্চলের শহর। আর চন্দননগর বহু ঐতিহ্য সম্পন্ন শহর। এই তিনটি শহরের সামগ্রিক উন্নতির জন্য এই কর্পোরেশন গঠন করলে ভবিষ্যতে আরও উন্নত প্রক্রিয়ায় এদেরকে জোরদার করে তুলতে পারব। পশ্চিমবঙ্গে এই প্রথম আদিবাসি ভাইদের, সিডিউল্ড কাস্টস, তফসিলি জাতি, উপজাতি ভুক্ত মানুষ এবং মহিলাদের জন্য সংরক্ষণ নীতি বিলের মাধ্যমে চালু করার ব্যবস্থা করা হল এবং সর্বসম্মতি ক্রমে আমরা এই বিলটি গ্রহণ করেছি। এই বিল ভারতবর্ষের পৌরসভার ইতিহাসে, রাজনীতির ইতিহাসে একটা গুরুত্বপূর্ণ পদক্ষেপ হিসাবে চিহ্নিত হয়ে থাকবে এবং এই সংশোধনীগুলি বিরোধীতা'ও মেনে নেওয়ায় আমি তাদেরকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

### 6th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 6th Report the Business Advisory Committee The Committee met in my Chamber on 11th May, 1990, and recommended the following Programme of Business from the 16th May to 18th May, 1990.

Wednesday, 16-5-1990 ..

(i) Motion under rule 185 regarding nationalisation of Jute Industry—Notice given by Shri Shakti Prasad Bal and others—1 hour.

(ii) Motion under rule 185 regarding movement against antinational and communal forces—Notice given by Shri Saugata Roy and others—1 hour.

(iii) Motion under rule 185 regarding illegal activities of the Anandamarg—Notice given by Shri Dilip Majumdar and others—1 hour.

(iv) Motion under rule 185 regarding declaration of Calcutta as National City—Notice given by Shri Sachin Sen and others—1 hour.

| | | | |
|---|---|---|---|
| | | | (v) Motion under rule 185 regarding Bengal Enamel Works Ltd—Notice given by Shri Subrata Mukherjee—1 hour. |
| | | | (vi) Motion under rule 185 regarding reapeal of ESMA—Notice given by Shri Deba Prasad Sarkar—1 hour. |
| Thursday, | 17-5-1990 | .. | The West Bengal Appropriation (No.2) Bill, 1990 (Introduction, Consideration and Passing)—4 hours. |
| Friday, | 18-5-1990 | .. | (i) Government Resolution for raising borrowing capacity of the West Bengal State Electricity Board—2 hours. |
| | | | (ii) The West Bengal Home Guard (Amendment) Bill, 1990 (Introducetion, Consideration and Passing—1 hour. |

There will be no Question for Oral Answer and Mention Case on the 16th May, 1990.

Now I request the Minister-in-charge of Home (Parliamentary Affairs) Department to please move the motion for acceptance of the House.

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ৬০ তম প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় প্রস্তাব উত্থাপন করছি।

The motion was then put and agreed to.

## LEGISLATION

**Mr. Speaker :** Now about the Asansol Municipal Corporation Bill, 1989, as reported by the Select Committee.

The question that the Asansol Municipal Corporation Bill, 1989, as reported by the Select Committee, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 4

The question that clauses 1 to 4, do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 5**

**Mr. Speaker** : There is one amendment to clause 5 given by Shri Sachin Sen. It is in order. I now request Shri Sen to move his amendment.

**Shri Sachin Sen** : Sir, I beg to move that in Clause 5,—

(1) To sub-clause (2), the following proviso be added :—

"Provided that—

(a) two seats shall be reserved for the Scheduled Castes,

(b) one seat shall be reserved for the Scheduled Tribes, and

(c) five seats shall be reserved for the women",

(2) After sub-clause (2), the following sub-clauses be inserted :—

(3) For the purpose of reservation of seat—

(a) for the Scheduled Castes, the ward having the highest and the ward having the next highest number of population of the Scheduled Castes shall each constitute a constitutency, and

(b) for the Scheduled Tribes, the ward having the highest number of population of the Scheduled Tribes shall constitute a constituency.

**Explanation.**—For the purpose of this sub-section and sub-section (4), the expression "population" shall mean the population as ascertained at the last preceding census of which the relevant figures have been published.

(4) If any ward has the highest number of population of both the Scheduled Castes and the Scheduled Tribes, such ward shall constitute a constituency for the purpose of reservation of seat for the Scheduled Tribes, and the ward having the next highest number of population of the Scheduled Castes shall constitute a constituency for the purpose of reservation of seat for the Scheduled Castes.

(5) For the purpose of reservation of seats for the women, any ward, other than the ward constituting a constituency for the purpose of reservation of seat for the Scheduled Castes or the Scheduled Tribes, shall constitute a constituency :

Provided that the total number of seats reserved for the women under clause (c) of the proviso to sub-section (2) shall be reckoned seriatim, starting from ward number one, and by rotation.';

(3) Sub-clause (3) be renumbered as sub-clause (6).

**Shri Buddhadeb Bhattacharjee** : I accept it.

The motion of Shri Sachin Sen (amendment no. 1) was then put and agreed to.

The question that clauses 5 as amended do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 6 - 30**

The question that clauses 6 - 30 do stand part of the Bill, was then put and agreed to.

**Now Clause 30A and 30B**

**Shri Suhrid Basu Mallik :** Sir, I beg to move that after clause 30, the following new clauses be inserted, namely :—

"30A, The election of the Councillors shall be held within six months from the date of declaration of the Coproration or of the disolution of the Corporation.

30B. The election of the Asansol Municipal Corporation shall be conducted by the Election Commission of the State."

**Shri Buddhadeb Bhattacharjee :** I do not accept it.

The motion of Shri Suhrid Basu Mallik was then put and lost.

**Clauses 31 - 37**

The question that clauses 31 to 37 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 38**

**Mr. Speaker :** There is one amendment to clause 38 given by Shri Suhrid Basu Mallik. It is in order. I now request Shri Mallik to move his amendment.

**Shri Suhrid Basu Mallik :** Sir, I beg to move that for clause 38, the following be substituted, namely :—

"38. There shall not be any bar to jurisdiction of Civil Courts to entertain or adjudicate upon any question whether any person is or is not entitled to be registered in the ellectoral roll or to question the legality of any action taken by or on behalf of the election authority under this Act.

**Shri Buddhadeb Bhattacharjee :** I do not accept it.

The motion of Shri Suhrid Basu Mallik was then put and lost.

The question that clause 38 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 39 - 76**

The question that clauses 39 to 76 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 77**

**Mr. Speaker :** There is one amendment to Clause 77 given by Shri Sachin Sen. to move his amendment.

**Shri Sachin Sen :** Sir, I beg to move that in Sub-clause (1) of clause 77 for the words "may be appointed by the State Government in that behalf from amongst the auditors appointed by that Government for the audit of Government accounts" the words "are appointed for audit of State Government Accounts'] be substituted.

**Shri Buddhadeb Bhattacharjee :** I accept it.

The motion of Shri Sachin Sen was then put and agreed to.

The question that Clause 77 as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 78 - 281**

The question that Clauses 78 - 281 do stand part of the Bill, was then put and agreed to.

**Schedule 1**

**Mr. Speaker :** There is one amendment to Schedule 1 given by Shri Suhrid Basu Mallik. It is in order. I now request Shri Mallik to move his amendment.

**Shri Suhrid Basu Mallik :** Sir, I beg to move that the following amendment be made in Schedule 1 :—

"The mauzas Gopalpur Sarakdihi, Nadia, Palasdiha, Bansarakdih should be excluded from the boundaries of the Asansol Municipal Corporation as these mauzas are purely rural in nature and there are elected Gram Panchayats consisting of these mauzas".

**Shri Buddhadeb Bhattacharjee :** I do not accept it.

The motion of Shri Suhrid Basu Mallik was then put and lost.

The question that Schedule 1 do stand part of the Bill, was then put and agreed to.

**Schedule 2 - 6 and Preamble**

The question that Schedule 2 - 6 and Preamble do stand part of

the Bill, was then put and agreed to.

**Shri Buddhadeb Bhattacharjee** : Sir, I beg to move that the Asansol Municipal Corporation Bill, 1989, as reported by the Selected Committee, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The Siliguri Municipal Corporation Bill, 1989. As reported by the Select Committee**

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the Siliguri Municipal Corporation Bill (as reported by the Select Committee), 1989, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 - 4**

The question that clauses 1 - 4 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 5**

**Mr. Speaker** : There is one amendment to clause 5 given by Shri Sachin Sen. It is in order. I now request Shri Sen to move his amendment.

**Shri Sachin Sen** : Sir, I beg to move that in Clause 5,—

(1) to sub-clause (2), the following proviso be added :—

"provided that—

(a) two seats shall be reserved for the Scheduled Castes,

(b) one seat shall be reserved for the Scheduled Tribes, and

(c) five seats shall be reserved for the women";

(2) after sub-clause (2), the following sub-clauses be inserted :—

(3) For the purpose of reservation of seat—

(a) for the Scheduled Castes, the ward having the highest and the ward having the next highest number of population of the Scheduled Castes shall each constitute a constituency, and

(b) for the Scheduled Tribes, the ward having the highest number of population of the Scheduled Tribes shall constitute a constituency.

**Explanation.**—For the purposes of this sub-section and sub-section (4), the expression "population" shall mean the population as ascertained at the last preceding census of which the relevant figures have been published.

(4) If any ward has the highest number of population of both the Scheduled Castes and the Scheduled Tribes, such ward shall constitute a constituency for the purpose of reservation of seat for the Scheduled Tribes, and the ward having the next highest number of population of the Scheduled Castes shall constitute a constituency for the purpose of reservation of seat for the Scheduled Castes.

(5) For the purpose of reservation of seats for the women, any ward, other than the ward constituting a constituency for the purpose of reservation of seat for the Scheduled Castes or the Scheduled Tribes, shall constitute a constituency :

Provided that the total number of seats reserved for the women under clause (c) of the proviso to sub-section (2) shall, be reckoned seriatim, starting from ward number one, and by rotation.';

**Shri Buddhadeb Bhattacharjee :** I accept it.

The motion of Shri Sachin Sen was then put and agreed to.

The question that Clause 5, as amended do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 6 - 76**

The question that clauses 6 to 76 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 77**

**Mr. Speaker :** There is one amendment to clause 77 given by Shri Sachin Sen. It is in order. I now request Shri Sen to move his amendment.

**Shri Sachin Sen :** Sir, I beg to move that in sub-clause (1) of clause 77 for the words "may be appointed by the State Government in that behalf from amongst the auditors appointed by that Government for the audit of Government Accounts" the words "are appointed for audit of State Government Accounts" be substituted.

**Shri Buddhadeb Bhattacharjee :** I accept it.

The motion of Shri Sachin Sen was then put and agreed to.

The question that clause 77, as amended do stand part of the Bill, was then put and agreed to.

### Clauses 77 - 281, Schedule and Preamble

The question that clauses 77 - 281, Schedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Buddhadeb Bhattacharjee** : Sir, I beg to move that the Siliguri Municipal Corporation Bill, 1989, as reported by the Select Committee, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

[12-30 — 2-00 P.M. (including adjournment)]

### The Chandernagore Municipal Corporation Bill, 1989, as reported by the Select Committee

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the Chandernagore Municipal Corporation Bill, 1989, as reported by the Select Committee. be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 - 4

The question that clauses 1 - 4 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 5

**Mr. Speaker** : There is one amendment to clause 55 given by Shri Sachin Sen. It is in order. I now request Shri Sen to move his amendment.

**Shri Sachin Sen** : Sir, I beg to move that in clause 5,—

(1) to sub-clause (2), the following proviso be added :—

"provided that—

(a) two seats shall be reserved for the Schedulled Castes,

(b) one seat shall be reserved for the Scheduled Tribes, and

(c) five seats shall be reserved for the women";

(2) after sub-clause (2), the following sub-clauses be inserted :—

(3) For the purpose of reservation of seat—

(a) for the Scheduled Castes, the ward having the highest and the ward having the next highest number of population of the Seheduled castes shall each constitute a onstituency, and

(b) for the Schedulled Tribes, the ward having the highest number of popullation of the Scheduled Tribes shall constitute a constitu-

ency.

**Explanation.**—For the purposes of this sub-section and sub-section (4), the expression "population" shall mean the popullation as ascertained at the last preceding census of which the relevant figures have been published.

(4) If any ward has the highest number of population of both the Scheduled Castes and the Scheduled Tribes, such ward shall constitute a constituency for the purpose of reservation of seat for the Scheduled Tribes, and the ward having the next highest number of population of the Scheduled Castes shall constitute a constituency for the purpose of reservation of seat for the Scheduled Castes.

(5) For the purpose of reservation of seats for the women, any ward, other than the ward constituting a constituency for the purpose of reservation of seat for the Scheduled Castes or the Scheduled Tribes, shalll constitute a constituency :

Provided that the total number of seats reserved for the women under clause (c) of the proviso to sub-section (2) shall be reckoned seriatim, starting from ward number one, and by rotation';

(3) sub-clause (3) be renumbered as sub-clause (6).

**Shri Buddhadeb Bhattacharjee** : Sir, I accept it.

The motion of Shri Sachin Sen was then put and agreed to.

The question that clause 5, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 6 - 76**

The question that clauses 6 to 76 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 77**

**Mr. Speaker** : There is one amendment to clauses 77 given by Shri Sachin Sen. It is in order. I now request Shri Sen to move his amendment.

**Shri Sachin Sen** : Sir, I beg to move that in sub-clause (1) of clause 77 for the words "may be appointed by the State Government in that behalf from amongst the auditors appointed by that Government for the audit of Government Accounts" the words "are appointed for audit of State Government Accounts" be substituted.

**Shri Buddhadeb Bhattacharjee** : Sir, I accept it.

The motion of Shri Sachin Sen was then put and agreed to.

The question that clause 77, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 78 - 281, Schedule and Preamble**

The question that clauses 78 - 281, Schedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**The Buddhadeb Bhattacharjee** : Sir, I beg to move that the Chandernagore Municipal Corporation Bill, as reported by the Select Committee, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Mr. Speaker** : Before I adjourn the House, I would request the Hon'ble Members and the Members of the Press to have their food packets from the Lobby.

(The House was then adjourned till 2 p.m.)

[After Adjournment]

[2-00 — 2-10 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার** : মাননীয় মন্ত্রী মহাশয়, এখানে অর্থমন্ত্রী উপস্থিত আছেন, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি তার দৃষ্টি আকর্ষণ করছি। এডুকেশন ডিপার্টমেন্টের বাজেট ব্রাঞ্চ-এর সার্কুলার নং ৩৩ ইডিএমডি/ডেটেড ৭ই মার্চ ১৯৯০, এই সার্কুলারটা থার্ড পে কমিশনের স্কুল টিচারর্স অ্যান্ড নন টিচিং এমপ্লয়িদের ক্ষেত্রে রেকমেন্ডেশড় ইমপ্লিমেন্ট করার ক্ষেত্রে রিভিশন অফ পে স্কেল সম্বন্ধে যে কথা বলেছে তাতে এই সার্কুলারের ৫ নং ধারায় আছে the option under the proviso to para 4 shall be exercised within 90 days from the date of the issue of the order অর্থাৎ রিভাইসড পে স্কেল এবং রিভাইসড টার্মস অ্যান্ড কন্ডিশন যারা নিতে চান, অথবা একজিসটিং পে স্কেলে এবং একজিসটিং টার্মস অ্যান্ড কন্ডিশনে যারা থাকতে চান, তাদের অপশন দেওয়ার ক্ষেত্রে ৭ই মার্চ যে সার্কুলার ইস্যু করা হয়েছে তা তাদের ৯০ দিনের মধ্যে দিতে হবে। এখন একটা কথা আমি প্রথমেই বলতে চাই, এই যে সার্কুলার ৭ই মার্চ ইস্যু হয়েছে তার ৯০ দিন হল ৪ঠা জুন। ৭ই মার্চ ইস্যু হলেও ডি.আই বিভিন্ন স্কুলে পাঠিয়েছেন, অ্যাকচুয়ালি এপ্রিল মাসের শেষে অথবা মে মাসের ফাস্ট উইকে তারা পেয়েছেন। ফলে প্রাকটিক্যালি ৯০ দিন টিচাররা সময় পাচ্ছেন না। অত্যন্ত সর্ট টাইমের ফলে — ৪ঠা জুন পশ্চিমবাংলার সমস্ত স্কুল সামার ভেকেশনের জন্য বন্ধ থাকবে। আরও একটা বিশেষ কারণের জন্য আমি বিষয়টির প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, তিনি পেজ ৭ সাব ক্লজ II 'তে বলেছেন সাব ক্লজ II teaching and non-teaching employees of aided or sponsored educational institutions or organisations who will opt for the

revised scale of pay shall be allowed to enjoy all the pensionary benefits including dearness relief at par with the State Government employees. Maximum amount of gratuity should be Rs. 36,000 to 60,000. Order in this respect will follow ফলে অপশন দেবার ক্ষেত্রে খানিকটা ভেগ রয়েছে। এটা যদি তিনি বিবেচনা নাও করেন, আমি আগে যেটা বললাম, ৯০ দিনের মধ্যে দিতে হবে, যেহেতু সামার ভেকেশনের জন্য বন্ধ থাকবে এবং ৭ই মার্চের অনেক পরে তারা পেয়েছেন সেহেতু মন্ত্রী মহাশয় এব্যাপারে তার মতামত হাউসকে অবহিত করুন। সমস্ত টিচাররা অপশনের ডেট সম্বন্ধে উদ্বিগ্ন, মন্ত্রী মহাশয় হাউসে উপস্থিত আছেন, তিনি এবিষয়ে তার মতামত জানান।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল এখানে আমাদের সদস্যরা এবং সরকার পক্ষের কিছু কিছু সদস্য বিদ্যুৎ দপ্তরের খামখেয়ালি পনার সম্পর্কে উল্লেখ করেছেন, বিশেষ করে যখন হাউস চলছে তখন হাউসের মধ্যে কিছু ঘোষণা না করে তিনি হাউসের বাইরে থেকে ঘোষণা করেছেন। এটা অত্যন্ত অন্যায়। তারচেয়ে গুরুত্বপূর্ণ ব্যাপার হচ্ছে আমি আপনাকে কপি দেব - গতকাল সারকুলার জারি করেছেন অর্ডার নং পি., ৭৪ লাস্ট প্যারাগ্রাফ বলছেন No Site/Controlling authority shall grant Casual Leave/ Earned Leave/Medical Leave or any other leave covering those days as mentioned above even if any employees seeks leave for a longer period (Say from 15th or earlier to 21st May). The Controlling Officer/Site Officer shall not allow the pay of the concerned employees....." স্যার, এমন কি মেডিক্যাল লিভ পর্যন্ত নিতে দেবেনা এই ধরনের সার্কুলার অর্থাৎ কিছু শ্রমিক কর্মচারি, যারা হয়ত সরাসরি আমাদের স্ট্রাইকে সমর্থন না করলেও তাদের ন্যার্য দাবি দাওয়ার জন্য তাদের আর্ণ লিভ, ক্যাজুয়েল লিভ, এবং মেডিক্যাল লিভের জন্য ইনডাইরেক্টলি সমর্থন করতেন কিন্তু এই ব্যাপক সারকুলারের ভয়ে ভীত হয়ে পড়েছেন আমি আশাকরি সরকারের যে নীতি সেই নীতিকে অলরেডি বানচাল করে দিয়ে বিদ্যুৎমন্ত্রী এই ঘোষণা করেছেন। এই ধরনের জিনিস কখনও এমন কি কংগ্রেস সরকারের আমলেও দেখাতে পারবেন না। এইরকম অর্ডার যে মেডিক্যাল লিভ পর্যন্ত নিতে পারবেন না। বিদ্যুৎমন্ত্রী মহাশয় জয়েন্ট মিটিংয়ে এই অর্ডার ইস্যু করেছেন। আমরা তো বাটা কোম্পানি এবং বেঙ্গল এনামেলের ব্যাপারে নিয়ে ১৮৫ মোশন দিয়েছি। এই ধরনের ব্যাপার হচ্ছে। এটা কংগ্রেস কমিউনিস্টের ব্যাপার নয়। শ্রমিক কর্মচারিদের গলা টিপে মারার কোনও যৌক্তিকতা থাকতে পারে না। আপনি স্পিকার, আমাদের এই হাউসের একটা ঐতিহ্য আছে। মাননীয় বিদ্যুৎমন্ত্রী সব তছনচ করে দিচ্ছেন। শ্রমিক কর্মচারিদের কাছে আমাদের মাথা নিচু হয়ে পড়ছে। আমরা এইরকম বহু বিষয়ে একমত হয়েছি এই বিষয়টিও ভাববার আছে, আমি প্রোটেকশন চাইছি। অন বিহাফ অফ ওয়ার্কিং ক্লাশ অফ বেঙ্গল।

## Legislation

**The West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1990.**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West

Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1990.

(Secreatary then read the Title of the Bill)

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1990, be taken into consideration. Sir, Hon'ble Members may recall that in my Budget Speech for the year 1990-91, I have announced additional resource mobilisation to the tune of Rs. 25.62 crores during the current financial year. I have also announced tax concessions for some items of goods to give relief to rural artisans and fishermen. Some administrative measures were also announced to streamline taxation laws for better collection of revenue. The present Bill seeks to amend 11 (eleven) Taxation Statutes to give effect to the proposals made in my Budget Speech particularly those which require amendment of law and also to streamline tax administration. The Hon'ble Members may have gone through the Bill already circulated in the House. The Statement of Objects and Reasons appended to the Bill explains the purpose of the Bill in details. I, therefore, refrain from elaboration of all the points. I, however, like to strees that administrative measures proposed under various Acts in the Bill will help us to a great extent to augment collection of revenue. Further to give additional fillup to the programme of industrialisation, we proposed in the Bill to liberalise the existing scheme of deferment of Sales Tax by extending the benefit of deferment of sales tax to existing industrial units for expansion and also to introduce remission of sales tax for both new industrial units and existing industrial unit (for expansion) which do not opt for deferment of Sales Tax. It is also proposed to link deferment and remission with the gross value of fixed capital assets. Members will kindly appreciate that these measures may attact enterprneurs for setting up new industrial units in the State. Another change I proposed in the Bill which requires mention is that it is proposed to change the present system of furnishing Sales Tax/return form monthly/quarterly/ annully to annual return with the requirement of deposit of tax, on monthly basis accompanied by a simplified statement of accounts. This simplified procedure will give relief to the tax payers.

No additional expenditure is envisaged to give effect to the provisions of the Bill.

With these words Sir, I commend my motion for acceptance of the House.

[2-10 — 2-20 P.M.]

**শ্রী সৌগত রায় :** মিঃ স্পিকার স্যার, আপনি লক্ষ করবেন যে, এই দি ওয়েস্ট

বেঙ্গল ট্যাক্সেশন ল (সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯০'-এর কোনও অ্যামেন্ডমেন্ট দিইনি, কারণ এই বিলটি এনএবলিং বিল। অর্থমন্ত্রীও বলেছেন যে, যে প্রস্তাবগুলি বাজেট বক্তৃতায় ছিল কিছু ছাড়া এবং কিছু ট্যাক্স করবার জন্য সেগুলোর জন্য আইনের পরিবর্তন দরকার এবং এই বিলের মধ্যে সেগুলোই আনা হয়েছে। আমি এখানে একটি ছোট সাবমিশন রাখতে চাই। লোকসভায় ভারত সরকারের ক্ষেত্রে একটি ব্যবস্থা আছে যে, কেন্দ্রীয় অর্থমন্ত্রী লোকসভায় বাজেট পেশ করেন, সেখানে বাজেট নিয়ে আলোচনা হয়, তারপর দপ্তরওয়াইজ আলোচনা হয় এবং তারপর ফিনান্স বিল আসে। পার্লামেন্টের ট্রেডিশন হচ্ছে, এইভাবে বিভিন্ন বক্তা যে দাবি করলেন ট্যাক্স রিলিফ করা উচিত ইত্যাদি বলে, তার উপর দাঁড়িয়ে দিল্লির ফিনান্স মিনিস্টার কিছু কনসেশন অ্যানাউন্স করেন। কিন্তু আমাদের পশ্চিমবঙ্গ এব্যাপারে আনফরচুনেট। এখানে কিছু অ্যাপ্রোপ্রিয়েশন বিল আসবে, সংশোধনি বিল এসেছে। আমি আশা করবো, অর্থমন্ত্রী দিল্লির প্রিসিডেন্ট মেনে আরও কিছু ফাদার কনসেশন এখানে অ্যানাউন্স করবেন, নিচের ভার থেকে কিছুটা ছাড় দেবেন। সেলস ট্যাক্সের লোড কমিয়ে ঐরকম একটা হেলদি কনভেনশন অ্যাডপ্ট করবেন। এইবছর না পারলেও আমি আশাকরি পন্ডিত তরুণ অর্থমন্ত্রী পশ্চিমবঙ্গেও সেটা চালু করবেন, রিপ্রেজেন্টেশনের ভিত্তিতে বাজেট প্রোপোজাল মডিফাই করে ঐ হেলদি কনভেনশন গ্রহণ করবেন। করবেন কেন? কারণ মাননীয় অর্থমন্ত্রী এখানে সাতটি আইনের পরিবর্তন চেয়েছেন, সেগুলি হল The Bengal Amusements Tax Act, The Bengal Finance (Sales Tax), The Bengal Agricultural Income-tax Act, The West Bengal Sales Tax Act, 1954, The Taxes on Entry of Goods into Calcutta Metropolitan Area Act, 1972, The West Bengal Entertainments and Luxuries (Hotels and Restarurants) Tax Act, The West Bengal Primary Education Act, The West Bengal Rural Employment and Production Act, The West Bengal State Tax on Professions, Trades, Callings and Employment Act, The West Bengal Multi-storeyed Building Tax Act, and The West Bengal Entertainment-cum-Amusement Tax Act, 1982. এই এতগুলো বিল এনে উনি পরিবর্তন চাইছেন, এসবই, এই যে পরিবর্তন উনি চাইবেন এটা ওর বাজেট বক্তৃতায় ছিল। বাজেট বক্তৃতায় উনি কিছু রেহাই দিয়েছিলেন, কিছু জায়গায় নতুন করের কথা উনি বলেছিলেন। তার আগে স্ট্যাম্প অ্যাক্টের জন্য আলাদা আইন আনতে হবে এটা নেই। এর বাইরে মোস্ট প্রোবাবলি এক্সাইজ এর ক্ষেত্রে উনি আলাদাভাবে নোটিফিকেশন করবেন। বাকিগুলোর জন্য ওর অ্যাক্ট পাল্টাতে হবে। উনি কি কি নতুন ট্যাক্স চাপাতে চাইছেন সেটা আমি যদি উল্লেখ করি তাহলে আপনার মনে থাকবে। ওর একটা শ্রেণী দৃষ্টিভঙ্গী আছে, মোটামুটি একই প্যাটার্ণ হোটেল, রেষ্টুরেন্ট, সিনেমা, ভিডিও এগুলো ঘুরেফিরে আসবে। হোটেলে খাওয়া, টি.ভি. এয়ার-কন্ডিশনার, ওয়াশিং মেসিন যেগুলো বাজারে নতুন বেরিয়েছে সেগুলো, ভ্যাকুয়াম ক্লিনার এগুলো এবং সো কল্ড লাকসারি গুডস আইটেম, কনজুমার ডুরাবল্স আইটেম যেগুলো ব্যবহার করে তার উপরে ঘুরেফিরে ট্যাক্স করেন। বাজেট বক্তৃতায় আমি বলেছিলাম যে বাজেট বেসটাকে ওয়াইডেন করা উচিত। সেখানে ইনোভেশন এবং কারেজ দুটোকে ফ্রেস ব্রেকথ্রু করে করা উচিত। এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স'এর ক্ষেত্রে করা গেলেও ইন্ডাস্ট্রির ক্ষেত্রে সেটা ওর পক্ষে হয়ত সম্ভব হচ্ছে না, আমি এটাও

বলেছিলাম। ধরুন, ইন্টাস্ট্রির ক্ষেত্রে আপনি জানেন লাভ হচ্ছে, সেখানে আরও একটু ট্যাক্স নিন না? যেমন চা বাগানের উপরে রয়েছে প্রাইমারি এবং রুরাল এমপ্লয়মেন্ট অ্যান্ড প্রোডাকশন অ্যাক্ট, সেখানে চা বাগানের উপরে ওয়েস্ট বেঙ্গল প্রাইমারি এডুকেশন অ্যাক্ট'এর একটা সেস আছে। এটা অশোকবাবুর সময় থেকেই আছে। সেখানে থেকে আপনি বাড়ান। সেখান থেকে আপনি লেভি ধার্য করুন। কিন্তু রিপিটেডলি কনজুমার ডুরাবলস ট্যাক্স আপনি যদি বসাতে থাকেন অ্যাডিশন্যাল রিসোর্সের মোবিলাইজেশনের স্বার্থে তাহলে যেটা হয়, এই রাজ্যে যে ইন্টাস্ট্রিগুলো আছে সেগুলো আস্তে আস্তে মার খেয়ে যায়। আমি সেগুলোর ব্যাপারে পরে বিস্তৃতভাবে বলব। মন্ত্রী মহাশয় কি কি বললেন ট্যাক্সের ব্যাপারে? উনি সেলস ট্যাক্সে বাড়ালেন। ওয়াশিং মেশিনস, ভ্যাকুয়াম ক্লিনার্স, আয়রন অ্যান্ড স্টিল অ্যালমিরাস ফোম কুশনস এগুলোতে ট্যাক্স বাড়াচ্ছেন। আর কি কি? প্রোপোজড টু রেজ সেলস ট্যাক্স অন ফ্যান্সি লেদার গুডস, ইলেকট্রনিক টয়স, এসপ্রেসো কফি মেশিনস অ্যান্ড ইনসুলেটেড ফ্লাস্ক অ্যান্ড বটলস এগুলোতে ৮ থেকে ১৫ পারসেন্ট। তারমানে সিডিউলটা উনি চেঞ্জ করছেন। এটাকে উনি সিডিউল ৪'এর মধ্যে নিয়ে গিয়েছেন। ভেপার ল্যাম্পস ৮ থেকে ১৫ পারসেন্ট ট্যাক্স বেড়ে গেল। রেট অব ট্যাক্স অন অ্যালুমোনিয়াম ফয়েলস'এর ক্ষেত্রে ওয়ান পারসেন্ট থেকে ৪ পারসেন্টে বেড়ে গিয়েছে। আর কি কি জিনিসের উপরে উনি ট্যাক্স বসাচ্ছেন? ওয়াইন অ্যান্ড আই-এম এফ-এল'এর উপরে ট্যাক্স বসাচ্ছেন। উনি স্ট্যাম্প ডিউটি বাড়াচ্ছেন। মাল্টি-স্টোরিড বিল্ডিং-এর ক্ষেত্রে আগে যেটা ৪ টাকা ট্যাক্স ছিল পার স্কোয়ার মিটার পার অ্যানাম, সেটাকে পার স্কোয়ার মিটার পার অ্যানাম ১০ টাকা করছেন। এছাড়া আর কিসের উপরে ট্যাক্স বসাচ্ছেন? ভি.সি.আর., পাবলিক এগজিবিশন অব ভি-সি-আর। ভি-সি-পির উপরে উনি ট্যাক্সটা বাড়িয়েছেন এক হাজার টাকা পার উইক পার সেট ফর ক্যালকাটা এবং হাওড়ার জন্য এটা ৭৫০ টাকা। ৭৫০ টাকা বাড়াচ্ছেন পার উইক পার সেট ফর আদার মিউসিপ্যালিটিস। কর্পোরেশনস। আবার রেসের উপরে ঘুরিয়ে ফিরিয়ে ট্যাক্স উনি বসান। আমরা যদিও এটা জানি যে গরিব লোকেরাই রেস খেলে, তবে উনি টোট্যালাইজেটর ট্যাক্স, বেটিং ট্যাক্স বাড়াচ্ছেন। টোট্যালাইজেটর ট্যাক্স অন রেসেস এটা ১৫ পারসেন্ট হচ্ছে ইনসটেড অব ১০ পারসেন্ট।

[2-20 — 2-30 P.M.]

হোটেল, রেস্টুরেন্ট সল্টলেক এবং ভি আই পি রোডে বহু গড়ে উঠেছে, ফলে ওয়েস্ট বেঙ্গল এনটারটেনমেন্ট অ্যান্ড (হোটেল অ্যান্ড রেস্টুরেন্ট) ট্যাক্স অ্যাক্ট ১৯৭২ এটাকে অ্যামেন্ডমেন্ট করতে হয়েছে। দমদম, সাউথ দমদম, হলদিয়া এবং অনেক কর্পোরেশন এরিয়া, মিউনিসিপ্যালিটি এরিয়াতে যে টাউন আছে কলকাতার মতো সেখানেও হোটেল গজিয়ে উঠেছে। তার সম্বন্ধে আরও বিস্তারিত চিন্তাভাবনা করা দরকার। এরমধ্যে কিছু কিছু জায়গায় ট্যাক্স বসাতে হয়েছে। সরকারের ক্ষমতায় থাকতে গেলেই ট্যাক্স কিছুটা বসাতেই হবে এবং উনিও সেইদিক থেকে বসিয়েছেন বলে আমি বিরোধিতা করছি না। কারণ থার্ড পে কমিশনের পুরো বার্ডেনটা ওনাকে নিজের কাঁধে নিতে হয়েছে। সেইজন্য ২৫ কোটি ৬২ লক্ষ টাকা অতিরিক্ত ট্যাক্স বসাতে হয়েছে। এইবার আমি ট্যাক্সের কোন কোন জায়গায় ছাড় দেওয়া হয়েছে সেই সম্বন্ধে বলি। গতকাল ইন্ডাস্ট্রি বাজেট আলোচনার সময়ে মাননীয়

মুখ্যমন্ত্রী তার বাজেট বক্তৃতায় উল্লেখ করেছেন, যে, কোনও কোনও জায়গায় ইনসেনটিভ স্কীম দেওয়া হয়েছে। আমি সে সম্বন্ধে একটু পড়ে শোনাচ্ছি (1) Sales tax holiday for a period ranging from 3 to 5 years depending on the location of the new industrial units will be available to the entrepreneurs. (2) The existing scheme of deferral of sales tax will also be available as an alternative for an increased period of 7 years. (3) The cumulative financial limit imposed on the amount of exemption deferral of Sales tax has been increased to a maximum of Rs. 35 crores and is linked with the cost of plant and machinery of the industrial unit. (4) A new scheme of 15 percent subsidy on additional investment in new plant and machinery installed by a sick unit. এছাড়া ট্যাক্স একজাম্পশন কতগুলো জায়গায় দেওয়া হয়েছে সেগুলো সিডিউলে বলা আছে যেমন সাবুই প্রাস, হ্যারিকেন লণ্ঠন, ফিসিং সোলাপিড, ম্যাটস ইত্যাদি। তাহলে পরিকল্পিত যেগুলো তারমধ্যে লাকসারি কনজাম্পশন সেগুলোতে ট্যাক্স বাড়িয়েছেন। উনি বোটিংয়ে বাড়িয়েছেন। হোটেলে যেগুলো কনসিকুয়াস কনজাম্পশন সেখানে বাড়িয়েছেন। ভিডিও, ভিসিআর বাড়িয়েছেন, এইসব বহু জায়গায় বাড়িয়েছেন। আমরা তারজন্য আপত্তি করছি না বা বিরোধিতা করছি না। সেক্ষেত্রে ট্যাক্স যদি না বসানো হয় তাহলে একটা রাজ্য ঠিকমতো চলতে পারে না। আমি আগে বলেছি এবং এখনোও বলছি যে, রাজ্যের সোর্স অফ রেভিনিউ কোনটা? আমার মনে হচ্ছে সেলস ট্যাক্স, স্টেট একসাইজ, এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স প্রভৃতি এরমধ্যেই সীমাবদ্ধ। সেলস ট্যাক্স সম্বন্ধে মাননীয় অর্থমন্ত্রীর একটা আইডিয়া গ্রো করেছে এবং এটা ব্যবসায়িরাও চাইছেন। এই নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনাও চলছে। মাননীয় অর্থমন্ত্রী চাইছেন যে, সেলস ট্যাক্সটাকে বদলে একটা Single ট্যাক্স আদায় করা হোক এবং তার থেকে স্টেট গভর্নমেন্টকে ফেরত দেওয়া যায় কিনা। এছাড়া অকট্রয় ট্যাক্স আছে, যারজন্য ট্যাক্সেস অন এন্ট্রি অফ গুডস ইন ইট ক্যালকাটা মেট্রোপলিটন এরিয়া অ্যাক্ট ১৯৭২। এটাই এখানে এসেছে। কিন্তু আপনি একটু দেখুন বিভিন্ন জায়গায় চেকপোস্টের কি অবস্থা। বারাসাত, উলুবেড়িয়া, মাণিকতলা, মগরার কি অবস্থা দেখুন। শয়ে শয়ে লরি লাইন দিয়ে দাঁড়িয়ে আছে ফলে মুভমেন্ট অফ ট্রাফিক বিভিন্নভাবে হ্যাম্পার করছে। সুতরাং এই পুরো ট্যাক্সের ব্যাপারটা উনি নূতন ভাবে ভাবতে পারেন কিনা, এটা আমি এর আগেও প্রোপোজ করেছিলাম, আমার মনে হয় আগামি বছরে এই ব্যাপারটা পুরো ভেবে দেখবেন এবং সেলস ট্যাক্সের ক্ষেত্রে পুরো প্রসিডিওরটাকে সিমপ্লিফাই করা দরকার। সামাজিক অ্যাসেসমেন্টের ক্ষেত্রে যেটা লিজ ছিল সাড়ে ৭ লক্ষ টাকার সেখানে ১০ লক্ষ টাকা পর্যন্ত দোকানদের সামারিজ অ্যাসেসমেন্টের মধ্যে নিয়ে এসেছেন। এটা আমার মনে হয় সিমপ্লিফিকেশন প্রসেসটা একটা গুরুত্বপূর্ণ পদক্ষেপ। আমি এবারে বলতে চাই যে ট্যাক্সটা বাড়িয়েছেন উনি তার এনাব্লিং প্রভিশন করেছেন এতে আমার আপত্তি নেই। দুটি ট্যাক্সের ব্যাপারে আমি আবার অনুরোধ করতে চাই একটা হচ্ছে মাল্টি স্টোরেড বিল্ডিং-এর উপর যে ট্যাক্সের কথা বলছেন আজকাল হাউসিং প্রবলেমের জন্য মধ্যবিত্তদেরকে শহরের এবং তার বাইরের মাল্টি-স্টোরেড ফ্লাটগুলির দিকে যেতে হচ্ছে এরজন্য কো-অপারেটিভ হচ্ছে এবং কো-অপারেটিভ ব্যাঙ্ক সাহায্য দিচ্ছে, হাউসিং ডেভেলপমেন্ট অ্যান্ড ফিনান্স কর্পোরেশন তারা সাহায্য দিচ্ছে। সুতরাং মধ্যবিত্ত

লোকেদের কথা ভেবে হাউসিং-এর ব্যাপারে মাল্টি স্টোরেড বিল্ডিং-র উপর ছাড় দিতে পারেন কিনা এটা একটু বিবেচনা করে দেখবেন। আমি আগেও বলেছি পশ্চিমবাংলায় প্রস্তুত টি.ভি.র উপর ছাড় দিতে হবে, বর্তমানে ৮ পারসেন্ট থেকে কমিয়ে যেটা ৪ পারসেন্ট করেছেন - আমি গতকাল বলেছিলাম, মুখ্যমন্ত্রী বলেছেন উনি এটা জানেন - সেটাকে আরও কমিয়ে ৭ পারসেন্ট করতে হবে। এছাড়াও বলব পশ্চিমবাংলার টি.ভি. শিল্পকে বাঁচাবার জন্য আরও কিছু কনসেশন দিতে হবে। তৃতীয়ত যেটা বলতে চাই এখন পর্যন্ত আমার নিজের মনে হয়েছে এবং কালকে আমি তুলনা করে দেখিয়েওছিলাম বিভিন্ন রাজ্যে যে ইনসেনটিভ স্কীম আছে সেই ইনসেনটিভ স্কীমের মধ্যে পশ্চিমবাংলার ইনসেনটিভ স্কীম যে নূতন ইউনিট হল তা ৩ থেকে ৫ বছরের মধ্যে একজেমশন অফ সেলস ট্যাক্স, ডিফিরাল অফ সেলস ট্যাক্স ইত্যাদি যেগুলি আছে আমার মনে হয় এগুলি এখনও সাফিসিয়েন্ট ইনসেনটিভ নয়। আমাদের স্টেটে আজকে নূতন করে ভাবতে হবে যে পরিমাণে ইন্ডাস্ট্রি আশা করছি সেই পরিমাণে কিন্তু হচ্ছে না; আমার মনে হয় এটাকে আরও লিবারেল করা দরকার। আপনারা যে ইনসেনটিভ স্কীম চালু করেছেন সেই ব্যাপারে বলি ইন্ডাস্ট্রি আমাদের রাজ্যে দরকার। এরজন্য যে সেলস ট্যাক্স লেস আছে সেটাকে সেলস ট্যাক্স লস মেকআপ করার উপায় থাকবে এবং পরবর্তীকালে তারা যখন প্রোডাকশন করবে তখন তার রাজ্যের অর্থনীতিতে আপনি সুবিধা পাবেন। সুতরাং সেখানে এই হলিডেটাকে এক্সটেন্ড করা যায় কিনা এবং সুবিধা দেওয়া যায় কিনা এটা দেখতে হবে। দ্বিতীয়ত এক্সপানশনের ক্ষেত্রে উনি যে রিলিফ দিয়েছেন এটাও মনে হচ্ছে সাফিসিয়েন্ট নয়। পশ্চিমবাংলায় কতটা সাফিসিয়েন্ট সেটা আমি ওনাকে স্ট্যাটিসটিক্স দিয়ে দেখিয়েছি সাফিসিয়েন্ট নাম্বার অফ ইউনিট এগিয়ে আসছে না, সুতরাং আপনাকে এটা ভাবতে হবে কিভাবে এক্সপানশান বা সুযোগ দিতে পারেন। থার্ডলি সিক ইউনিটের ক্ষেত্রে আপনাদের কাছে আমার বক্তব্য জুট ইন্ডাস্ট্রির ক্ষেত্রে আপনার একটা স্কীম আছে সেটার জুট টার্ন ওভারের ট্যাক্সের ক্ষেত্রে এব সেলস ট্যাক্সের ক্ষেত্রে আপনি একটা মিনিমাম রিলিফ দিয়েছেন। প্রতিবাদ আগে কেন্দ্রীয় সরকার থেকে বলা হত সেন্ট্রাল গভর্নমেন্ট যদি এগিয়ে আসে ১৫০ আর ১০০ কোটি টাকা জুট মর্ডানাইজেশন ফান্ডে এবং স্পেশাল জুট ডেভেলপমেন্ট ফান্ড নিয়ে তখন রাজ্য সরকারের পক্ষ থেকে প্যাকেজটা আরও কন্সট্রাকটিভ করা দরকার। আমাদের এখানে সেলস ট্যাক্সের যা নিয়ম দেরি হলে কি পেনাল্টি নেবেন? তার ব্যাপারে আপনি যদি জুট ইন্ডাস্ট্রিতে রিলিফ না দিতে পারেন তাহলে আমার মনে হয় জুট ইন্ডাস্ট্রি বাঁচবে। অ্যাজ ইট ফাটকাবাজদের হাতে চলে যাচ্ছে।

[2-30 — 2-40 P.M.]

তারা সরকারকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে কম মাইনেতে লোকেদের বাধ্য করছে কাজ করাতে, এবং এরা মাঝে মাঝে বন্ধও করে দিচ্ছে। আপনি কি করে ইন্ডাস্ট্রি করবেন? জেনেউইন ইন্ডাস্ট্রিলিস্টদের এগিয়ে আসতে হবে জুট ইন্ডাস্ট্রিতে। সেন্ট্রাল গভর্নমেন্টের মর্ডানাইজেশনের পাশাপাশি একটা প্যাকে স্কীম আছে, আমি গতকালই মুখ্যমন্ত্রীকে বলেছিলাম। উনি বোধ হয়, আমার প্রস্তাবটা বুঝতে পারেন নি। সেন্ট্রাল গভর্নমেন্ট মর্ডানাইজেশনের জন্য একটা ফান্ড তৈরি করেছেন। তারপর যে সমস্ত দিক ইন্ডাস্ট্রি বা ইউনিট আছে, আপনি এবারে

বলুন, মর্ডানাইজেশনের ক্ষেত্রে আপনি কি সুবিধা দেবেন? এটা যদি আপনি এগিয়ে এসে বলতে পারেন, তাহলে ইন্ডাস্ট্রির মুক্তি পাওয়ার রাস্তা নতুন করে খুলে যাবে। দ্বিতীয়, আর একটা কথা বলতে চাই, গতকালও বার বার বলেছি, যেগুলি হেলদি ইউনিট আছে, তাদের এগিয়ে আসতে হবে, সিক ইউনিট নেওয়ার জন্য কেন্দ্রীয় সরকার একাধিকবার বাজেটে কনসেশন অ্যানাউন্স করেছেন, যদি সিক ইউনিটগুলোকে হেলদি ইউনিটের সঙ্গে মার্জ করিয়ে দেওয়া যায় তাহলে তারা ট্যাক্স রিলিফ পাবে এবং কর্পোরেট ট্যাক্স অ্যালাও করা হবে। টু এনকারেজ দি হেলদি ইউনিটস, বাই গোয়িং অ্যাওয়ে টু টেক ওভার সাম সিক ইউনিটস। আমাদের এই কনসেশন অ্যালাও করতে হবে। আমরা যেটা করছি, সেটা বড় ক্রুয়েল। যে ইউনিট বন্ধ হয়ে যায়, সেটা লিক্যুইডেশানে চলে যায়, লেট ইট বি গো ইন্টু লিক্যুইডেশন। লিক্যুইডেশন হয়ে গেল। যার ফলে পাওনাদার যারা ছিলেন, তাদের আর টাকা দিতে হচ্ছে না। ওয়ার্কারদের পাওনা টাকা, প্রভিডেন্ট ফান্ডের টাকা লিক্যুইডেশন হবার জন্য পাচ্ছে না, মার খাচ্ছে। লিক্যুইডেটারের কাছ থেকে কোনও পাস্ট লায়াবিলিটি এরা কেউ পাচ্ছেন না। তাদের এনকারেজ করছেন। লিক্যুইডেশন হয়ে যাচ্ছে, যাতে পাওনাদারদের টাকা দিতে না হয়। হোয়ার অ্যাজ প্রসেস ডিলেড হয়ে যাচ্ছে হাইকোর্টের থ্রু দিয়ে। কনসেশন অ্যানাউন্স করলে সিক ইউনিটগুলো অ্যামালগামেট করা যায় হেলদি ইউনিটের সঙ্গে। সেজন্য এটা আলোচনা করবার সুযোগ আছে। আমি আরও কিছু আপনাকে বলতে চাই, সেল ট্যাক্স নিয়ে মানুষের অভিযোগ আছে। সেল ট্যাক্সের ব্যাপারে ডিকলারেশন ফার্ম পাওয়া যাচ্ছে না। ফর্ম না দিলে কি করে হবে? সেই ফর্ম দিনের পর দিন সেল ট্যাক্স অফিসে পাওয়া যাচ্ছে না। কেন সেল ট্যাক্সের ফর্ম পাওয়া যাবে না কোনও অফিসে? আমি একজনকে বেহালাতে সেল ট্যাক্স অফিসে পাঠালাম, বলা হল ফর্ম দেওয়া হচ্ছে না। এই ব্যাপারগুলি আপনাকে আসতে আসতে বন্ধ করতে হবে। আমি বার বার বলেছি, আপনার বাজেট বক্তৃতায় অ্যানাউন্স করুন। আল্টিমেটলি ২০।২৫ লাখ পর্যন্ত যাদের টার্ন ওভার, তাদের অ্যাসেসমেন্ট আপনাকে সেলস ট্যাক্স অ্যাসেসমেন্টের রাস্তায় যেতে হবে। বিকজ তাদের টেন্ডেসি, ট্যাক্স কালেকশন করবার ব্যাপারে যেসমস্ত মেশিনারি আছে, ভল্যুমিনাস যে সমস্ত কাগজপত্র আছে, তাতে ল-ইয়ার ছাড়া আর কারুর লাভ হয়না, যারা সেলস ট্যাক্স প্র্যাকটিস করেন। হোয়াই সুড ইট বি পলিবিল টু ফর অ্যান অনেস্ট সপ-কিপার টু বি এবেল টু মেনটেন ওন অ্যাকাউন্ট অ্যান্ড টু পে ট্যাক্সের অন হিজ স্কীম। এখানে কিন্তু সিস্টেম রয়েছে সেটা সাফিসিয়েন্ট নয়। আমি, এই প্রসঙ্গে, আর একটা কথা বলতে চাই, পশ্চিমবাংলায় আজকে আমরা শিল্প গঠন করতে চাইছি, এবং শিল্প গঠন করতে গেলে আধুনিক শিল্পই গঠন করতে হবে। আধুনিক শিল্প আপনি যখন টাকা দেন তখন এমন শিল্প গঠন করা দরকার যার বাজারটা রেডিমেড আছে। এবং বাজার যদি রেডিমেড রাখতে হয় তাহলে ভালো টেকনোলজি বিদেশ থেকে এনে সেটা তৈরি করতে হবে। আমাদের এটা দরকার। উই আর নট এগেনস্ট ইমপোরট। মুখ্যমন্ত্রীও বাজেট বক্তৃতায় বলেছেন এটা। মর্ডান বা লেটেস্ট টেকনোলজি আনার ব্যাপারে কোনওরকম ছাড় যদি আপনি না দেন তাহলে আপনার ইন্সেনটিভ কোথায় থাকবে, লেটেস্ট টেকনোলজি আনার ক্ষেত্রে আপনাকে আমি আগেও বলেছি, যে আমাদের এখানে যে ট্রাডিশন আছে, অর্থমন্ত্রী সেখানে কিছু কিছু ছাড় ঘোষণা করতে পারেন। তবে, আমাদের এখানে একবার বাজেট হয়ে গেলেই ট্যাক্স

বসে গেছে ধরে নিই। আমাদের পশ্চিমবাংলায় ট্যাক্স ক্রমশ বাড়ছে, এবং পশ্চিমবাংলায় রাজ্য সরকারের দায়-দায়িত্ব বাড়ছে। এই ব্যাপারে অসীম দাশগুপ্ত বলেছেন কেন্দ্রীয় সরকার যে ট্যাক্স তোলেন তার থেকে বেটার শেয়ার ও ফিনান্স কমিশন থেকে আরও নিজস্ব পাওনা আমাদের আদায় করতে হবে। আমার মনে হয় সেলস ট্যাক্সের পাশাপাশি আজকে লাকসারি হোটেল, এন্টারটেন্টমেন্ট, মাল্টি স্টোরিড বিল্ডিং আর রেসেসের ওপর ট্যাক্স আমাদের একটা লিমিটেড অবস্থায় পৌঁছে গেছে। রাজ্য সরকারের অবস্থা আজ কোন জায়গায় সেটা আমরা বুঝতে পারছি। আজকে আমরা এই ট্যাক্সের স্কীম যদি প্রথম থেকে শুরু করতে না পারি তাহলে আমাদের ইকনমিককে কোনও ব্রেক থ্রু করতে পারব না। আমি তাই আমাদের মাননীয় অর্থমন্ত্রীকে বলবো, আমাদের এই ব্যাপারটা নতুন করে ভাবুন, আমাদের রাজ্যে গত কয়েক বছরের বাজেটারি এক্সপেন্ডিচার ভাল, আমরা জিরো ডেফিসিট বাজেট নিয়ে ৯৭ পারসেন্ট খরচ করতে পেরেছি, আমাদের প্ল্যান সাইজ মোটামুটিভাবে প্রতি বছর কিছু কিছু বাড়ছে, ওভারড্রাফট বন্ধ হয়ে যাবার পর রাজ্যে ফিনান্সিয়াল ডিসিপ্লিন বেড়েছে। এখন আমার মনে হয়, একটা সময় এসেছে এবং নতুন করে যে বার্ডেন আপনি নিয়েছেন এই থার্ড পে কমিশনে এবং যে এরিয়া আপনাকে দিতে হচ্ছে, সেই বার্ডেন সামনের বছর আপনার আর থাকবে না। তাহলে সামনের বছর আপনি যখন বাজেট করবেন, আমি আপনাকে বলবো কি ভাবে আমাদের ট্যাক্স কনসেপ্ট ভাবার চেষ্টা করবেন এবং সেখানে আইনগুলিকে আউট মুডেড করে এইরকম চারটে আইন আলাদা করে একটা বেঙ্গল সেলস ট্যাক্স ১৯৫৪ বেঙ্গল ফিনান্স সেলস ট্যাক্স ১৯৪১, এইরকম এক গাঁদা আইন আছে, তার সিমপ্লিফিকেশন অ্যান্ড কন্সোলিডেশন দরকার। তাদের যাতে রাজ্যে নিয়ে আসা যায়, সেলস ট্যাক্সের ক্ষেত্রে সেটা যাতে অনেক সহজ হয় ও রিপিটিভলি যাতেত না হয় সেটা দেখা দরকার। বেঙ্গল সেলস ট্যাক্স অ্যাক্ট ১৯৫৪, বেঙ্গল ফিনান্স সেলস ট্যাক্স অ্যাক্ট এগুলির দরকার নেই, তার জায়গায় নতুন ল' নিয়ে আসতে পারেন, simplified.করতে পারেন, যেটা understandable to the common man সেইরকম ল' করতে পারেন এবং সেই ল'তে যাতে ছোটখাট শপকিপারকে নির্ভরশীল না হতে হয়, এই বিষয়টা আপনাকে ভাবতে বলছি। আমাদের এখানে ইনসেন্টিভ স্কীমগুলো যথেষ্ট অ্যাট্রাকটিভ হচ্ছে না, সেন্ট্রাল গভর্নমেন্টের যে ইনসেন্টিভ স্কীম ছিল, তার আবার লিমিটেডের অসুবিধা ছিল, এটা কিন্তু আপনার বাজেট বক্তৃতার মধ্যে নেই। পশ্চিমবাংলায় যে পরিমাণ অর্থ আমরা লগ্নী করেছিলাম, সেই অর্থ লগ্নী আমরা ফেরত পাচ্ছি না, এর নিশ্চয়ই অনেক কারণ আছে, ইনফ্রাস্ট্রাকচার প্রবলেম আছে। কিন্তু এখানে অ্যাট লিস্ট কয়েকটি গ্রোথ সেন্টার করেছেন, যেমন উলুবেড়িয়া, শিলিগুড়ি ইত্যাদি তার পেছনে আপনারা টাকা লাগাচ্ছেন, কিন্তু একটু দেখুন কতটা নতুন ইউনিট সেখানে বেড়ে উঠছে। পটেটো চিপস মেকিংয়ে আপনার চলবে না, আপনাকে ভাল ইন্ডাস্ট্রি করতে হবে, যাতে জেনুইন টেকনোলজি লাগবে। পটেটো চিপস আধুনিক টেকনোলজি, কিন্তু ওতে খুব লাভ আছে বলে মনে হয়না। সুতরাং সেখানে আমাদের এই ইনসেনটিভ স্কীমের ব্যাপারে নতুন করে ভাবা দরকার। আমি তাই আর দীর্ঘ বক্তৃতা আপনার কাছেরাখতে চাই না, আমি এই কথা বলতে চাই যেহেতু এটা এনাবলিং ল ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেসন লজ (সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯০-এর এবং এই প্রস্তাবগুলির অধিকাংশ বাজেটে দেওয়া হয়েছে এবং আমরা বাজেট বক্তৃতার সময় তার বিস্তারিত আলোচনা করেছি সেজন্য

এই কয়টি সাজেশন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেসন লজ (সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯০ মাননীয় অর্থমন্ত্রী যা হাউসে উত্থাপন করেছেন আমিসেই বিলকে সমর্থন করে দু'একটা কথা বলব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি লক্ষ করে দেখুন ট্যাক্স দেওয়ার বেলায় সব সদস্য সরব, সকলেরই আপত্তি, কিন্তু বলার বেলায় আমরা বক্তা খুঁজে পাচ্ছি না, বিরোধী পক্ষের সৌগত রায়কে দেখতে পাচ্ছি, আর আমাদের সরকার পক্ষের দু'চার জনকে দেখতে পাচ্ছি। যাইহোক, আমি প্রথমে সৌগত বাবুকে ধন্যবাদ দিচ্ছি এই কারণে যে তিনি যেভাবে এই ল অ্যামেন্ডমেন্ট বিলকে সমর্থন করলেন তাতে আমার বলার আর কোনও দরকার নেই। উনি পুরোপুরি অর্থমন্ত্রীর এই বিলকে সমর্থন করে গেলেন। আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে আমাদের রাজস্ব সংগ্রহের জায়গাটা খুব সীমিত। সৌগত বাবু প্রস্তাব দিলেন এটা করুন সেটা করুন কিন্তু রাজস্ব সংগ্রহের জায়গাটা কোথায়, কতটুকু জায়গা সেটা একবারও বললেন না। আমাদের রাজস্ব সংগ্রহের জায়গা কমতে কমতে যে জায়গায় এসে দাঁড়িয়েছে তাতে বলা যায় একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছে। ওভার ড্রাফ্ট রিজার্ভ ব্যাঙ্ক থেকে নেওয়ার যে সিসটেম তা আমাদের বন্ধুরা দিল্লিতে যারা ছিলেন তারা বন্ধ করে দিয়েছেন। আমাদের বর্তমান অর্থমন্ত্রীকে গলদঘর্ম করতে হয়, প্রত্যেকদিন ট্রেজারিতে কত জমা পড়ল টাকা পয়সার হিসাব রাখতে হয়, সেই পাই পয়সা নিয়ে প্রত্যেকদিন ভাউচার পেমেন্ট করা হচ্ছে, এই অবস্থার আমাদের রাজ্য সরকারকে দাঁড় করিয়েছে সৌগত বাবুরা যখন দিল্লিতে ছিলেন তখন। এই অবস্থায় দাঁড়িয়ে ওরা পরামর্শ অনেক দিলেন যে ইনসেনটিভ দিতে হবে, জুট মিলের মর্ডানাইজেসনের জন্য আরও টাকা দিতে হবে কেন্দ্রীয় সরকারকে এবং আমাদের। জুট মিল মর্ডানাইজেশনের ব্যাপারটা পুরোপুরি কেন্দ্রীয় সরকারের, রাজ্য সরকারের কোনও এক্তিয়ার নেই। রাজস্ব সংগ্রহের ক্ষেত্রে কর্পোরেশন ট্যাক্স জুট মিলের মালিকদের কাছ তেকে যে ট্যাক্স আদায় হয় সেই ট্যাক্সের পুরোটাই কেন্দ্রীয় সরকার নিয়ে যায়, তার এক পয়সাও রাজ্য সরকারকে দেয় না, যা নিয়ে রাজ্য সরকার বিভিন্ন-বার ফাইনান্স কমিশনের কাছে আবেদন করেছেন প্রতিবেদন করেছেন যে কর্পোরেশন ট্যাক্সের অংশ রাজ্য সরকারকে দেওয়া হোক রাজ্যের উন্নয়নের জন্য। ব্যবসায়ী প্রতিষ্ঠানগুলি যে লাভ করে সেই লাভের বড় অংশ যায় কর্পোরেশন ট্যাক্সে, সেই ট্যাক্স কেন্দ্রীয় সরকার নিয়ে যায়। ইনকাম ট্যাক্স যেটুকু দেয় একটা অংশ আমাদের দেয়, একটা অংশ কেন্দ্রীয় সরকার নেয়। সুতরাং রাজস্ব খাতে যে টাকা ইন্ডাস্ট্রি থেকে আসে তার সিংহ ভাগ ৮০% এর উপর চলে যায় কেন্দ্রীয় সরকারের তহবিলে, আর তার ২০% ও রাজ্য সরকারের ডিভিসিবল পুল পায় না। তারফলে ইন্ডাস্ট্রির আয় থেকে রাজ্য সরকারের উন্নয়ন খাতে টাকার পরিমাণ খুবই কম আসে। সেদিক থেকে আমি বলব যে, কোনও ইন্ডাস্ট্রিকে মর্ডানাইজেশন করার ফান্ড রাজ্য সরকারের পক্ষ থেকে কোনওদিনই করা সম্ভব নয়, যদি না কেন্দ্রীয় সরকার তার যে ট্যাক্স ডিভিসন, ডিভাইড করার বর্তমান যে নীতি আছে সেটার পরিবর্তন না করে। ট্যাক্সেসনই বলুন, আর ট্যাক্সেসন পলিসি'ই বলুন - কেন্দ্র, রাজ্য আর্থিক লেনদেনের ক্ষেত্রে যে নীতি বর্তমানে কেন্দ্রীয় সরকারের আছে, সেটার পরিবর্তন না হলে

কোনওদিনই সম্ভব নয়। ক্ষমতা বিকেন্দ্রীকরণ না করলে সেটা কোনও দিনই কার্যকর করা সম্ভব নয়। সৌগতরাবু বক্তৃতা করার জন্য এই কথাগুলি বলে গেলেন। আমি এই প্রসঙ্গে একটি কথা বলতে চাই। কর্পোরেশন ট্যাক্সের অর্দ্ধেক রাজ্য সরকারের উন্নয়নের জন্য দিতে হবে, এই দাবি আমাদের করা উচিত। কারম, এই ট্যাক্স রাজ্যের মাটি থেকে তুলে নেওয়া হয়। রাজ্য থেকে সংগ্রহ করা হয় এই কর্পোরেশন ট্যাক্স। তার অর্দ্ধেক রাজ্যকে দেওয়া উচিত।*আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলতে পারি যে, এখান থেকে কয়েকশো কোটি টাকা কেন্দ্র নিয়ে যায়। সেই টাকার অর্দ্ধেক অংশ রাজ্য সরকারের দাবি করা উচিত, যাতে এই অর্থ আমরা রাজ্যের উন্নয়ন খাতে ব্যয় করতে পারি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এখানে আর একটি কথা উল্লেখ করতে চাই, যেটা দীর্ঘদিন ধরে ঝুলে আছে। মাননীয় অর্থমন্ত্রী প্রতিবারই বলেন যে, কেন্দ্রীয় সরকার আমাদের যে ঋণ দেয় তার থেকে অনেক বেশি আদায় করে নেয়। আমাদের উপর ঋণের বোঝা চাপিয়ে রেখে দিয়েছে। দেশ স্বাধীন হবার পর ১৯৪৭ সাল থেকে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে লোন দিয়েছে। কংগ্রেসি বন্ধুরা এখানে ২৮ বছর রাজত্ব করেছেন। তারা'ও লোন নিয়েছেন। সেই লোনের সুদ আমাদের দিতে হচ্ছে। কেন্দ্র, রাজ্যের চমৎকার সম্পর্ক দেখা যাচ্ছে। ওরা হচ্ছেন কাবুলিওয়ালা। আমরা ঋণ নিয়েছিলাম, তার সুদ দিতে হচ্ছে। রাজ্যের জনগণ কেন্দ্রীয় সরকারকে সুদ দিচ্ছে। এই সুদ দেওয়া, নেওয়াটা বন্ধ করা উচিত, এটা মকুব করা উচিত। এটা বন্ধ হলে রাজ্য সরকার এ টাকাটা বিভিন্ন উন্নয়নমূলক খাতে ব্যয় করতে পারে তো বিনা সুদের টাকা হওয়া উচিত। কিন্তু হচ্ছে কি? রাজ্য সরকারকে এই সুদ দিতে হবে। ট্যাক্স নয় এটা, সুদ দিতে হবে। ট্যাক্স তো দিতে হবেই রাজ্যের জনগণের কাছ থেকে তারা ট্যাক্স তুলে নিয়ে যায়, সেটা আলাদা কথা। কেন্দ্রীয় সরকার কাবুলিওয়ালা হয়ে রাজ্য সরকারের কাছে টাকা খাটাচ্ছে এবং সেই টাকার জন্য রাজ্য সরকারকে সুদ দিতে হচ্ছে। এই সুদের পরিমাণ হচ্ছে কয়েকশত কোটি টাকা। এইভাবে শত শতত কোটি টাকার সুদ প্রতি বছর দেওয়ার জন্য রাজ্য সরকারের উন্নয়ন তহবিলে যে টাকা আমরা পাই প্ল্যান বাজেটে সেই টাকাটা খেয়ে যায়, নিল হয়ে যায়, শেষ হয়ে যায়। প্ল্যান বাজেটে কার্যত এক পয়সা'ও কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আসে না। এটা পেপার অ্যামাউন্ট হয়। আমাদের রাজ্য সরকারকে নিজস্ব পায়ের উপর দাঁড়িয়ে, নিজস্ব রাজস্ব সংগ্রহ থেকে যতটুকু পাওয়া যায় তা দিয়েই উন্নতি করতে হয়। রাস্তা, আলো, হাসপাতাল, স্কুল কলেজ ইত্যাদি সব কিছুই তা দিয়ে করতে হচ্ছে। কাজেই এ প্রস্তাবটা আরও জোরের সঙ্গে আসা উচিত যে, কেন্দ্রীয় সরকার এ পর্যন্ত যে সুদ নিয়েছে সেটা পুরোপুরি মকুব করে দেওয়া উচিত। সুদ থাকাটা উচিত নয়। কেন্দ্র, রাজ্য সম্পর্কের ক্ষেত্রে সরকারিয়া কমিশনের সুপারিশে কতকগুলি নেতিবাচক দিক আছে, আবার কতকগুলি ইতিবাচক দিক'ও আছে। আমরা কিছু প্রস্তাবকে সমর্থন করেছি, সেগুলির ইমপ্লিমেন্ট হওয়া উচিত। আর সুদের ব্যপারটা একেবারে তুলে দেওয়া উচিত। এই কটি কথা বলে মাননীয় অর্থমন্ত্রী যে ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেসন ল' (সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তা সর্বান্তকরণে সমর্থন করে আপনার মাধ্যমে কয়েকটি কথা বলছি। স্যার, তিনি একটি কমপ্রিহেনসিভ বিল এনেছেন এবং বাস্তবে যে অসুবিধাগুলি হচ্ছিল সেগুলি দূর করার চেষ্টা করেছেন, এরজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। সরকারের টাকা যদি আটকে থাকে তাহলে সেখানে ইন্টারেস্ট দিয়ে ফেরত দেওয়া হবে। এ ক্ষেত্রে তার সৎ প্রচেষ্টা আছে সন্দেহ নেই কিন্তু যে মেশিনারি নিয়ে তাকে কাজ করতে হবে সে কথাটা তাকে একটু চিন্তা করতে বলছি। স্যার, অর্থদপ্তরেরকাজই হল শুধু ফাইল আটকে রাখা। সেখানে ডিপার্টমেন্টের এতদিনকার যে ব্যুরোক্রাসি সেটা তিনি ভাঙতে পারবেন বলে আমি মনেকরি না তবে তার এই সৎ প্রচেষ্টার জন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। তারপর তিনি ইন্ডাস্ট্রিকে সুবিধা দিচ্ছেন, এরজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। ১০ লক্ষ টাকা পর্যন্ত যাদের টার্নওভার তাদের সুযোগ দিচ্ছেন সেজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। এক্ষেত্রে বাঙালির যে দুঃখ, ছোট ছোট ব্যবসায়ির যে দুঃখ সেটা তিনি বুঝতে পেরেছেন সেজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। তারপর কলকাতা কর্পোরেশনের এক অংশে খাওয়ার জন্য ট্যাক্স দিতে হত, অপর অংশে দিতে হত না সে ক্ষেত্রে তিনি যে ব্যবস্থা করেছেন তাকে তারজন্যও ধন্যবাদ জানাচ্ছি। তবে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সের ব্যাপারে আমি তার কাছে সুবিচার চাইছি। গ্রামে এটা বহুদিন আগে ছিল যখন জোতদাররা ছিল তখন না হয় কথা ছিল, কিন্তু এখন জোতদার তো আর নেই। যারা জোতদার নামে পরিচিত ছিলেন তারা এখন আর ফসল পায় না। আর যেটুকু পায় সে ক্ষেত্রেও তাদের নামে সেই আগেকার লিস্ট দেখে নোটিশ চলে যাচ্ছে। সরকারি অফিসার, ইন্সপেক্টাররা তো কেউ আর গ্রামে গিয়ে ঘুরে দেখেন না কাজেই এই জিনিস হচ্ছে। আগে যারা জোতদার ছিলেন তারা অনেকে এখন গরিব হয়ে গেছেন আবার অনেক গরিব বড় জোতদার হয়ে গিয়েছে এবং হাজার হাজার মন ধান বিক্রি করছে কিন্তু সেসব দেখা যাচ্ছে না। শহরের বাবুরা ২২ হাজার টাকা পর্যন্ত ইনকাম করলে ইনকাম ট্যাক্স থেকে ছাড় পাবেন কিন্তু গ্রামের মানুষ যারা ফসল উৎপাদন করছে তাদের ১০ হাজার টাকা পর্যন্ত ছাড়। ফ্যানের তলায় বসে শহরের বাবুরা কাজ করছেন সেখানে তাদের ২২ হাজার টাকা পর্যন্ত ছাড় আর গ্রামের কৃষক, যারা রোদ, বৃষ্টি, ঝড়, জলে চাষ করে ফসল উৎপাদন করছে এবং সেই ফসল শহরের বাবুরা খাচ্ছে তাদের বেলায় ১০ হাজার টাকা। এ ক্ষেত্রে যে পুরানো ব্যবস্থাটা আছে সেটা যাচ্ছে না। ধরুন এবারে মালদহতে একটি আমও হয়নি অথচ বাগানওয়ালা যারা আছে তাদের প্রত্যেকের কাছে নোটিশ যাবে এই বলে যে তোমাদের বাগান আছে, তোমার বাগানের ট্যাক্স দাও। এর কিন্তু কোনও বিচার নেই। এর বদলে যদি যারা ধান উৎপাদন করে হাটে বিক্রি করছে সেখানে ট্যাক্স করা যায় তাহলে অনেক বেশি ইনকাম হবে বলে মনে করছি। এরপর আমি পাটের কথায় আসছি। পাট চাষিদের সাহায্যের কথা অনেক বলা হয়। কিন্তু পাটের ব্যাপারে এক কুইন্টাল পাটে আমাদের সরকারকে এবং সেন্ট্রাল গভর্নমেন্টকে র' জুটের জন্য ৬ টাকা করে ট্যাক্স দিতে হয়। যারা কেনে এটা দেবার কথা তাদের কিন্তু ঘুরে ফিরে আলটিমেটলি সেটা গিয়ে পড়ে ঐ চাষিদের ঘাড়ে, তারা দাম কম পায়। এই পাটের উপর ট্যাক্সটা উঠিয়ে দেওয়া দরকার। সেলস ট্যাক্সের সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে এবং এ ক্ষেত্রে ছাড় দেওয়ার কথাও বলা হয়েছে। আপনি

সামারি অ্যাসেসমেন্টের কথা বলেছেন। ছোট ছোট ব্যবসায়ীদের সাহায্য করার জন্য অ্যাসিসটেন্ট যোগাড় করা যায় কিনা সেটা ভেবে দেখতে অনুরোধ করছি। কারণ তাদের ফর্ম প্রোফরমা ফিল আপ করতে অসুবিধা হয়। গতবার আপনি ভি.ডি.ওতে ট্যাক্স বাড়িয়েছিলেন। তখন আমি বলেছিলাম যে গ্রামের রেস্তরা আর গ্রান্ড হোটেল-এর ট্যাক্স এক করা ঠিক হবেনা, এটা করলে আপনি টাকা পাবেন না। আপনি হিসাব করে দেখলে এটা বুঝতে পারবেন। আপনি ভি.ডি.ও'র উপরে ট্যাক্স বাড়িয়েছেন, কিন্তু আমরা দেখছি যে অধিকাংশ ভি.ডি.ও বিনা লাইসেন্সে চলছে, তাদের থেকে কোনও ট্যাক্স পাওয়া যাচ্ছে না। তারফলে সরকারের ঘরে কোনও টাকা আসছে না। আমরা দেখছি যে থানার অফিসার, দারোগাবাবু তাদের সঙ্গে যোগাযোগ করে সেইসব ভি.ডি.ও চলছে। আপনার ট্যাক্স আদায়কারি যে মেসিনারি আছে তারা ঠিকমতো কাজ করছে না। আজকে থানার সঙ্গে যোগাযোগ রেখে তারা এই ভি.ডি.ও চালিয়ে যাচ্ছে এবং কোনও ট্যাক্স সরকারের ঘরে আসছে না। কাজেই আমি আপনাকে বলেছিলাম যে আপনি এমন একটা ট্যাক্স করুন যাতে তারা সহজে দিতে পারে। আজকে তারা এই ট্যাক্স না দেবার ফলে সরকারের ক্ষতি হচ্ছে। আপনি ডাক্তারদের ক্ষেত্রে কি করছেন? আমি জানি মালদা শহরে একজন ডাক্তার ৩০ হাজার টাকা রোজগার করছে। কিন্তু তার কোনও হিসাব নেই, তাকে ইনকামট্যাক্সেও দিতে হয়না, প্রফেসন্যাল ট্যাক্সও দিতে হয়না। কিন্তু একজন প্রাইমারি স্কুলের শিক্ষককে একবার স্কুলে প্রফেশন্যাল ট্যাক্স দিতে হয়, আবার পঞ্চায়েতের ট্যাক্স দিতেত হয়। একজন শিক্ষককে দু'বার ট্যাক্স দিতে হচ্ছে। কিন্তু ডাক্তারদের ক্ষেত্রে সেটা প্রযোজ্য হচ্ছে না। যে ডাক্তারের আগে ১০ টাকা ফি ছিল এখন তারা ৫০ টাকা ফি নিচ্ছেন। প্রতিদিন তারা হাজার হাজার টাকা আয় করছে। আপনি এদের জন্য কি করছেন? আপনি এদের জন্য একটা আইন করুন যে ডাক্তাররা রুগি যে ফি নেবে তারজন। তাকে কমপালসরি রিসিপ্ট দিতে হবে। সেই রিসিপ্ট অনুযায়ি আপনি তাদের উপরে ট্যাক্স করতে পারেন। প্রফেশন্যাল ট্যাক্স দিতে হয়না, কোনও ইনকাম ট্যাক্সও দিতে হয়না।

তারপরে ইঁটভাটা করে অনেক রোজগার করছে। এগুলির উপরে আপনি ট্যাক্স করতে পারেন তাহলে সরকারের কিছু আয় বাড়তে পারে। মাটি কাটার জন্য জেলা পরিষদকে একটা ট্যাক্স দিতে হয় আর কিছু দিতে হয়না। এরা ইঁট তৈরি করে যে দামে বিক্রয় করছে তাতে তাদের ডবল লাভ হচ্ছে। কাজেই এই ইঁট ভাটার উপরে ট্যাক্স করার জন্য আপনি অ্যাসেসমেন্ট করুন।

আমাদের এখানে অনেক চিট ফান্ড আছে। এই চিট ফান্ডের উপরে কিছু করতে পারেন কিনা সেটা আপনাকে ভাবতে বলছি। আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করবো। আমরা লক্ষ করছি যে লটারির একাট সিস্টেম চালু হয়েছে এবং লক্ষ লক্ষ টাকা এই লটারির মাধ্যমে ইনকাম করছে। তাদের ধরবার জন্য কোনও ব্যবস্থা সরকারের আছে কিনা আমি জানিনা। এগুলির উপর থেকে সরকারের কিছু আয় হতে পারে। কাজেই আপনাকে এগুলির দিকে নজর দিতে বলবো। এগ্রিকালচার সম্পর্কে আপনি একটু ভাবুন। আমার শেষ কথা হচ্ছে, আপনি যে অ্যাপিলের ব্যবস্থা করেছেন, এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সের ব্যাপারে উত্তরবঙ্গের জলপাইগুড়ি থেকে একটা লোকের পক্ষে কলকাতায় এসে

অ্যাপিল করা খুব অসুবিধা হবে। কাজেই এই বিষয়ে আপনাকে ভাবতে অনুরোধ করছি। এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সের ব্যাপরটা আপনাকে একটু বিশেষভাবে ভাবতে অনুরোধ করবো। এই কথা বলে আপনার বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় The West Bengal Taxation laws (Second) Amendment Bill, 1990 যা এখানে উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এই বিল সম্পর্কে মাননীয় সদস্য সৌগত রায় যা বলেছেন, সেগুলিকে যদি উল্টো করে নেওয়া যায় তাহলে বোধহয় আমাদের বক্তব্য হয়ে যায়। আমাদের সরকার পক্ষের বক্তব্য হয়ে যায়। আমি যেটা বলতে চাইছি যে মূলত বাজেট বিবৃতির সময়, বাজেট উত্থাপনের সময় মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তখন যে দৃষ্টিভঙ্গীতে বাজেট রচনা করেছিলেন, তাকে কার্যকর করতে গেলে আইনের যে সমস্ত সীমাবদ্ধতা আছে, যে সমস্ত নতুন ট্যাক্সেশনের কথা বলেছিলেন, সেই ট্যাক্স সংগ্রহের ক্ষেত্রে আইনগুলোকে পরিবর্তন করা দরকার এবং নতুন নতুন ক্ষেত্রে ট্যাক্স ধার্য করেছিলেন, সেই ট্যাক্সগুলো ঠিক ঠিক ভাবে ওঠার জন্যও আইনের পরিবর্তন দরকার ছিল। সেই পরিবর্তনগুলো তিনি এখানে করেছেন। যেমন অনেকদিন ধরে এই বিধানসভায় দাবি করে এসেছি মাল্টি স্টোরিড বিল্ডিং, তার উপর ট্যাক্স বসাতে হবে। আমরা বামফ্রন্টের আমলে একটা দৃষ্টিভঙ্গী আছে যে সমাজের নিচের তলার মানুষ নিম্ন মধ্যবিত্ত, মধ্যবিত্ত মানুষ তাদের উপর ট্যাক্সেশন হবে না, যাদের ট্যাক্স দেবার ক্ষমতা আছে, সেই ক্ষেত্রে ট্যাক্স ধার্য করতে হবে এবং এটা আমরা বার বার দাবি করেছি, দাবি করার পর এবার বাজেটের মধ্যে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় মাল্টি স্টোরিড বিল্ডিং এর উপর স্বাভাবিক ভাবে ট্যাক্স ধার্য করেছেন এবং তার একটা হার ঠিক করেছেন, এটা আদায় করতে হবে। শুধু এটা অ্যাক্ট করলে হবে না, মাল্টি স্টোরিড বিল্ডিং এর ট্যাক্স যাতে যথাযথ ভাবে আদায় হয় এটা দেখতে হবে। আমরা গ্রামাঞ্চলে একটা কথা শুনি, যারা বড় জোতদার, তারা বলে বামফ্রন্ট শুধু জমি জমি করে, শহরে পাঁচতলা, সাততলা করে যাদের চার পাঁচ খানা বাড়ি আছে, তারা তো অনেক বেশি ধনি গ্রামের লোকের চেয়ে, এইসব উল্টো প্রচার আমাদের বিপদে ফেলে, আপনি খুব সঙ্গত ভাবে মাল্টি স্টোরিড বিল্ডিং এর উপর ট্যাক্স বসিয়েছেন, এই ট্যাক্সটা আদায় করতে হবে, এটা যেন শুধু আইনে পরিণত হয়ে না থাকে। একে বাস্তবে ট্যাক্স আদায়ের জন্য যে প্রয়োজনীয় ব্যবস্থা, তা আপনাকে নিতে হবে। এখানে হোটেল ইত্যাদির উপর ট্যাক্সেশন কলকাতার বাইরে বাড়িয়েছেন, সেই ক্ষেত্রে একটু আপত্তি হচ্ছে, সৌগত বাবুর একটা আপত্তি হয়েছে। এটা ঠিক করেছেন। এইগুলো যারা হোটেলে বেশির ভাগ যায় বড় হোটেলে, তারা সেইরকম আর্থিক সম্পন্ন যারা, তারাই যায়। সেই ক্ষেত্রে আপনি ঠিকই করেছেন। এবং এখানে সিক ইন্ডাস্ট্রিকে রিলিফ, সেই ব্যাপারটার উল্লেখ করেছেন, এটা সমর্থন করেছেন এবং অনেকগুলো ক্ষেত্রে ট্যাক্স একজেম্পশন হয়েছে, সেইগুলোর ক্ষেত্রেও তিনি বিরোধিতা করেননি। যেমন একজেম্পটেড হয়েছে, যেগুলোতে যেমন স্যাবুই গ্রাস, হ্যান্ডিক্রাফটস মেড অব ম্যাটস ইত্যাদি তারপর যেগুলো ১৫ পারসেন্ট ট্যাক্সেশন বেড়েছে আইরন অ্যান্ড স্টিল সেফস, এইগুলোতে বেড়েছে, এইসব কথা বলেছেন

যখন বিধানসভায় বাজেট বক্তৃতা দিয়েছিলেন। সেই বিবৃতিকে কার্যকর করার জন্য এটাকে আইনে পরিণত করছেন এটা বোঝা যাচ্ছে। এই ইনকাম ট্যাক্স সম্পর্কে এখানে উনি যেটা বলেছেন। এই ক্ষেত্রে একটা সমালোচনা আমরা করেছিলাম বাজেট বিবৃতির সময় যে গ্রামাঞ্চলে একটা নুতন ক্লাস গড়ে উঠছে, অর্থনীতিতে যাকে বলছে নিওরিচ ক্লাস, এই ক্লাসটা ট্যাক্স দেবার ক্ষমতা রাখে। কিন্তু আসলে বীরেনবাবুর সঙ্গে আমার এই ব্যাপারে খুব দ্বিমত আছে, বীরেনবাবু বলছেন গ্রামে জোতদার প্রথা উচ্ছেদ হয়ে গেছে, গ্রামে সেই কারণে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স এর আর প্রয়োজন নেই, জমিদার নেই ইত্যাদি। আমি বলছি, তা নয়, ভারতবর্ষের ধনতান্ত্রিক অর্থনীতি গ্রামে একটা নুতন শ্রেণী তৈরি করেছে, নুতন জমিদার মানে নিওরেচ ক্লাস অর্থনীতিতে তৈরি করেছে এবং তারা প্রচন্ড সম্পন্ন হয়ে উঠেছে। তারা কিন্তু ট্যাক্সটা ফাঁকি দিচ্ছে, আদায় করা যাচ্ছে না। আপনারা এই অ্যাক্টের মধ্যে দিয়ে কিছু করতে পারেন কি না দেখুন। জমিদারি যে হস্তান্তর হল, জমি হস্তান্তর হল, ভূমিহীন করা হচ্ছে? মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত মানুষ, গরিব বিধবা যারা তারা ভূমিহীন হচ্ছে, আর যাদের জমি ছিল তাদের থেকে যাচ্ছে। একজন ধরুন সঙ্গতি সম্পন্ন লোক, তার ছয় সাতটা ছেলে হবে, আপনি পরিসংখ্যান নেবেন, একজন বড় চাষি ছিল, তার পাঁচ ছয়টা ছেলে, গ্রামে আপনি দেখবেন, তারা স্বাবালক হয়ে গেল, সেপারেট ইউনিট হয়ে গেল, এই সেপারেট ইউনিট হয়ে গেলে কারও ২০ বিঘা, কারও ২৫ বিঘা, ৩০ বিঘা, যাদেরনামে ৩০ বিঘা সিলিং এর নিচে জমি হয়ে গেল সকলেরই, আপনি আইনে এদের ধরতে পারবেন না। কিন্তু তারা একটা পরিবার। একটা পরিবারে দেখা যাচ্ছে পাঁচজন স্বাবালোক ছেলে কারোর ২৫, কারোর ৩০ বিঘা জমি হল, আপনার ৫২ বিঘা সিলিং এর বেশি হয়ে গেল, কিন্তু কাগজে পত্রে সেপারেট ইউনিট হয়ে গেল, এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স তাদের কাছ থেকে আপনি আদায় করতে পারছেন না। স্বভাবত এই জায়গাটা আমাদের ভাবতে হবে। আমরা যেমন ভাবছি, ঠিক ওদেরও বুদ্ধি আছে, ফাঁকি বাজির জায়গাগুলো তারা তৈরি করছে। সেইজন্য আমি বাজেট আলোচনার সময় বলেছিলেন যে ট্যাক্স কালেকশনের আরও জায়গা আছে, সেই ক্ষেত্রে আইন করতে হব। এরমধ্যে সবটা পড়বে কিনা, ফাঁকি বাড়বে কিনা, সেটা আপনাকে ভেবে চিন্তে দেখতে হবে। এ ছাড়া আর একটা কথা উঠেছে ওয়েস্ট বেঙ্গল এন্টারটেনমেন্ট-কাম-অ্যামিউজমেন্ট ট্যাক্স অ্যাক্ট, এটাতে সাংঘাতিক ব্যাপার হচ্ছে যেরকম ভি.ডি.ও চলছে। শুধু চলছে তাই নয়, সামাজিক শ্লীলতাবোধকে নষ্ট করছে, বিশেষ করে রাত্রিবেলা যেসব বই প্রদর্শন করছে। আজকে গ্রামাঞ্চলে এই জিনিসে ছেয়ে গেছে, অপসংস্কৃতিতে ছেয়ে গেছে। সর্বত্র সাংঘাতিকভাবে আনলাইসেনসড ভিডিও চলছে এবং ঐ সমস্ত ভিডিও ক্যাসেট প্রদর্শন করা হচ্ছে। এক্ষেত্রে কোনও কমপ্রিহেনসিভ আইনের প্রয়োজন আছে কিনা আপনাকে ভেবে দেখতে হবে যাতে আপনি একে নিয়ন্ত্রণ করতে পারেন। আজকাল একটা নতুন জিনিস চালু হয়েছে লটারি এবং লটারির নামে যা চলছে তাও নিয়ন্ত্রণ করা দরকার। এক্ষেত্রে জেলা ম্যাজিস্ট্রেটরা পারমিশন দিচ্ছেন, অবশ্য পারমিশন না দিয়ে কি করবেন, আমরা যাচ্ছি তাদের বলছি, তারা পারমিশন দিয়ে আমাদের খুশি করছেন। আমাদের রাজনৈতিক লোকেদের আসল কথা ওরা শোনেন না, কিন্তু এইসব কথা শোনেন এবং ছোটখাট কথা শুনে আমাদের খুশি করে দেন, ছেলেরাও খুশি হয়ে যায়। আমলাতন্ত্রের এটাই কৌশল। আসল কথা শোনে না, ছোট-খাট কথা শুনে আমাদের খুশি

রাখে। কিন্তু এবিষয়ে আপনাকে ভাবনা চিন্তা করতে হবে। আজকে সর্বত্র লটারির নামে অসাধু ব্যবস্থা শুরু হয়েছে। এর দ্বারা তরুন-যুবকদের মূল্যবোধের অবনমন হচ্ছে। আপনি আজকে যে ট্যাক্সেসন লস বিল এনেছেন এটা মোটামুটিভাবে আপনার বাজেটের সঙ্গে সঙ্গতিপূর্ণ এবং বাজেটের দৃষ্টিভঙ্গী অনুসারেই আপনি এটা নিয়ে এসেছেন। আপনি যে ব্যালান্স বাজেট এই হাউসে ইতিমধ্যে পেশ করেছেন সেই ১৯৯০-৯১ সালের ব্যালান্স বাজেটকে সাকসেসফুল করতে হলে আইনের এই পরিবর্তন করতেই হবে। সঙ্গে সঙ্গে আপনি কেন্দ্র রাজ্য সম্পর্কের বিষয়েও বাজেটের মধ্যে উল্লেখ করেছিলেন, সে বিষয়ের মধ্যে আমি না গিয়েও আপনাকে বলছি যে, আপনাকে লড়াই চালিয়ে যেতেই হবে। যদিও এটা এখানে প্রাসঙ্গিক বিষয় নয়, কিন্তু যেহেতু বন্ধু সুমন্ত হীরা একটানা অনেকগুলি প্রশ্ন তুলেছেন সেহেতু বলতে সাহস পাচ্ছি। শুধু অর্থনৈতিক লড়াই নয়, রাজনৈতিক এবং অর্থনৈতিক লড়াই আমাদের চালিয়ে যেতে হবে। কারণ রাজনীতি এবং অর্থনীতি অঙ্গা-অঙ্গি-ভাবে জড়িত। কারণ আপনার বাজেট স্ট্যাটাসকে রক্ষার বেশি কিছু করতে পারবে না, স্থিতাবস্থা রক্ষার বেশি কিছু করতে পারবেন না। আপনি আপনার বাজেট বক্তৃতার জবাবি ভাষণে বলেছিলেন, ওভারড্রাফট ৭ দিনের মধ্যে ফেরত দিতে হয় এবং যেহেতু নোট ছাপাবার সুযোগ আমাদের নেই, সেহেতু আভ্যন্তরীণ সংগ্রহের ওপরই বেশি নির্ভর করতে হচ্ছে। সেটা আপনি করুন, কিন্তু তার সাথে সাথে আমাদের অর্থনীতিকে খানিকটা বেগবান করতে হলে কেন্দ্রের বন্ধু সরকারের সঙ্গে কথাবার্তা বলে ওভারড্রাফটের সময় বাড়াতে হবে, সুদের হার কমাতে হবে। তারজন্য আমাদের রাজনৈতিক দৃষ্টি-কোন থেকে লড়াই করতে হবে। আপনি পশ্চিমবাংলার অর্থমন্ত্রী, পশ্চিমবাংলায় একটা বিশেষ দৃষ্টিভঙ্গীর সরকার চলছে, সেই সরকারের একটা বিশেষ চারিত্রিক বৈশিষ্ট আছে। সুতরাং আমি আপনার কাছে আশা করব পশ্চিমবঙ্গ সরকারের সেই বিশেষ দৃষ্টিভঙ্গী নিয়ে বিধানসভার ভেতরে এবং বাইরে যে লড়াই, সেই লড়াইকে আরও তরান্বিত করার জন্য, আরও বেগবান করার জন্য আপনি আগ্রহী হবেন। এই কথা বলে এখানে যে, ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেসন (অ্যামেন্ডমেন্ট) ল'স, বিলটি উত্থাপিত হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 P.M.]

**ডাঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেসন ল'স (সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯০'র ওপর মাননীয় বিরোধী সদস্যরা যেহেতু কোনও সংশোধনি আনেন নি সেহেতু তারা এবিষয়ে আমাদের সঙ্গে সহ-মত পোষণ করছেন, এটাই ধরে নিচ্ছি এবং তাদের আমি ধন্যবাদ জানাচ্ছি। এটা অত্যন্ত আনন্দজনক ঘটনা। আমার যতটুকু অভিজ্ঞতা তাতে এর আগে কখনও ট্যাক্সেসন অ্যামেন্ডমেন্ট বিলের ওপরে বিরোধীসদস্যরা সংশোধনি আনেন নি, এরকম ঘটনা হয়নি। এইজন্য আমি ওদের ধন্যবাদ জানাচ্ছি।

মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় তার বক্তব্য রাখতে গিয়ে কতকগুলি গঠনমূলক প্রস্তাব এনেছেন, আমি যতদূর সম্ভব তার উপরই কিছু রাখব। একটা কথা বলা উচিত এই বাজেটের কিন্তু মূল উদ্দেশ্য ছিল উন্নয়ন পরিকল্পনার যে বাজেট সেটাকে যতদূর সম্ভব এগিয়ে নিয়ে যাওয়া। এই বাজেট কিন্তু উন্নয়নের একটা চ্যালেঞ্জের বাজেট। এই বাজেট

ঐদিক থেকে কোনও স্ট্যাটাস কুও বাজেট নয়। তার মূল কারণটা আমরা বলছি, গত বছর ১৯৮৯-৯০ সালে রাজ্য সরকারের পরিকল্পনা বাজেট ছিল ১,১১৫ কোটি টাকা, এবছর তার থেকে ১৯ শতাংশ বৃদ্ধি করে ১৩২৮ কোটি টাকায় পরিকল্পনা বাজেট নিয়ে যাবার প্রস্তাব আমরা রেখেছি। ইদানিং কালে আমরা বলি যে এতটা বৃদ্ধি কিন্তু আমরা করতে পারিনি। লক্ষ করা যায় আমরা সেই বছরেই এটা করার চেষ্টা করেছি। পরিকল্পনা বাজেটের সেই বছরেই সর্বাধিক বৃদ্ধি করবার চেষ্টা করেছি যে বছরটাতে তৃতীয় বেতন কমিশন অতিরিক্ত ব্যয় বরাদ্দ করতেহবে এবং সেই বছরেই সেই ব্যয় বরাদ্দ উন্নয়নের বাজেট বৃদ্ধির দায়িত্ব একটা চ্যালেঞ্জ। যেহেতু ওভার ড্রাফ্‌ট একটা সময়ের পরে আর নেওয়া যায় না এবং যেহেতু ডেফিসিট করা যায় না তাই সেখানে দাঁড়িয়ে চ্যালেঞ্জ আমরা গ্রহণ করেছি এবং আমরা বলি যখন পরিকল্পনার একটা বাজেটের কথা রেখেছি এটা শুধু অঙ্কের হিসাব নয়। গত ৩/৪ বছরের অভিজ্ঞতায় বলতে পারি যে পরিকল্পনা বাজেটের অর্থটা রেখে এখন পর্যন্ত ৯৮ শতাংশ রক্ষা করতে পেরেছি পুরোটা রক্ষা করার চেষ্টা করব। এখানে এই অবস্থায় দাঁড়িয়ে এত বড় একটা সম্পদ সংগ্রহ করতে হবে। মাননীয় সৌগত বাবু ঠিকই বলেছেন এবং যেটা বলেছেন সেটা আমরা এতদিন ধরে বলে এসেছিলেন। আপনারা দিল্লিতে ছিলেন, এতটা সদিচ্ছার সঙ্গে বক্তব্যটা শুনেছেন, এখানে যেটা শুনছিলাম স্ট্যাটিসটিক্স স্টেটমেন্ট রাজ। সরকারের এটা সম্পদ নয়। গত ৩০ বছরে আরও সম্পদ করা হয়েছে, এটা এই নয়, ইট ইজ এ ডায়ানেমিক অ্যাসপেক্ট অফ ওভার সেন্ট্রালাইজেসন। আপনাদের সময়ে হয়েছে। যেখানে শুরু হয়েছিল ৫০ এর দশকে দেখুন তখন এমন ছিলনা, তারপর ধাপে ধাপে এটা হয়েছে। আগে আয়করের একটা অংশ রাজ্য সরকার পেতেন। হঠাৎ ৫৫০ এর দশকের শেষের এবং ৬০ এর দশকের প্রথম দিকে বলা হল, আয়করের কর্পোরেশনের আয়, সেটা থেকে রাজ্যসরকারকে কিছু দেওয়া হবে না, সারচার্যের কিছু অংশ দেওয়া হবে না। এই ব্যবস্থা হয়েছে। রাজ্য সরকারের ঐ আবগারি ও অ্যামিউজমেন্ট ট্যাক্স বাড়িয়ে তার পরিধির মধ্যে রাজ্য সরকারকে ফেলে আপনারা এই কাজ করেছেন। সেখানে দাঁড়িয়ে আমরা বলছি যখন এতবড় উন্নয়নের বাজেট আমরা নিয়েছি আপনি জবাব দিন তাহলে কোন কোন দিকে আমরা চাইতে পারব। প্রথমত আমরা কেন্দ্র রাজ্য পুনর্বিন্যাস করার জন্য বলব। মাননীয় জয়ন্তবাবু সঠিকভাবেই মনে করেছেন, জানবেন পর পর যে দাবিগুলি নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন ঃ (১) মাশুল সমীকরণের কথা, আমরা বলতেপারি ইন্টার স্টেট কাউন্সিলের মিটিংয়ে আমরা যে বক্তব্য রাখব মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তার ইঙ্গিত দিয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন কেন্দ্র-রাজ্য পুনর্বিন্যাস করতে হবে। দেরি করে এটা তুলেছেন, তারজন্য ধন্যবাদ জানাচ্ছি। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে বাজেটটা যখন পেশ করছি তখন আমরা বলব নূতন করে ট্যাক্সেসন বা করের হার বৃদ্ধি করার চেয়ে আমরা সবচেয়ে বেশি জোর দিচ্ছি যে করগুলি আছে সেগুলি ভাল করে আদায় করা। পরিষ্কারভাবে বলতে চাই মূল জোরটা কিন্তু আমাদের ট্যাক্সেসন অ্যামেন্ডমেন্ট বিল করতে গিয়ে ভাল করে আদায় করা। লক্ষ করবেন, ১১টি আইনকে আমাদের সহ্য করতে হচ্ছে। কারণ আমরা মনেকরি ১১টি আইনের মধ্যে যেগুলিতে ফাঁকি হচ্ছে সেগুলোর বিরোধ করে যাব। আজকে তাই এত বর্ধিত আকারে এই বিলটা আনতে হয়েছে। আমরা এক্ষেত্রে একটা প্রক্রিয়া শুরু করেছি। বাণিজ্য কর, যারমধ্যে বিক্রয় করই প্রধান, ১৯৮৬-

৮৭ সালে আমরা ৮০০ কোটি টাকার মতো এর থেকে পেতাম, কিন্তু ১৯৮৯-৯০ সালে সেটা ৮০০ কোটি থেকে ১,৪০০ কোটি টাকা পেয়েছি। মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের নিশ্চিৎ করতে চাই, আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে যে সমস্ত পদক্ষেপ আমরা নিয়েছি তাতে সেটা ১,৪০০ কোটি নয়, যথাশীঘ্র সম্ভব সেটা আরও বাড়ানো সম্ভব হবে। আবগারি কর থেকে ৮৬ কোটি টাকা পেতাম, কিন্তু গত বছর সেটা ১৪০ কোটি টাকায় তুলতে পেরেছি। এটাও যতশীঘ্র সম্ভব ২০০ কোটি টাকা করবই। এ কর আদায় করতে যে প্রশাসনিক ধাপ নিতে হচ্ছে সেখানে আমাদের কিছু পেনাল্টি আরোপ করতে হচ্ছে এবং তারজন্য আইনে ছোট ছোট সংশোধনী আনতে হয়েছে। কর আদায়ের ক্ষেত্রে সৌগতবাবু, শ্রেণী দৃষ্টিভঙ্গীর কথা বলেছেন। হ্যাঁ, আমাদের কর আদায় নীতির মধ্যে শ্রেণী দৃষ্টিভঙ্গী আছে। কারণ বিক্রয় করের মূল ৯০ ভাগটা পাওয়া যায় উপরের ১০ শতাংশ ডিলারদের কাছ থেকে। সুতরাং প্রশাসনিকভাবে পদক্ষেপ নেব এইভাবে এই ১০ শতাংশ ডিলারদের উপর বেশি নজর দেব, কারণ ফাঁকিটা সেখানেই হয় এবং ছোট ডিলারদের ক্ষেত্রে রেহাই দেব, নানাভাবে রেহাই দেব। হ্যারাসমেন্টের কথা যা বলেছেন সে ব্যাপারে আমরা বাণিজ্যিক প্রতিষ্ঠানদের বলি যে, ডিক্লারেশন ফর্ম আমাদের সরাসরি দিয়ে দিন, সঙ্গে সঙ্গে ছাপ দিয়ে দেওয়া হবে যে এই কর পেয়েছি। বেহালার যে কেসটার কথা বলছিলেন সেটার ক্ষেত্রেও বলেছি আপনি নির্ভয়ে দিন, সঙ্গে সঙ্গে করে দেব। এই অনুরোধ জানিয়েছি। আরও পদক্ষেপ হিসাবে লক্ষ করবেন, সাধারণ ডিলার যারা তাদের মধ্যে ৭.৫ লক্ষ পর্যন্ত টার্ন ওভার থাকলে তাদের সামারি অ্যাসেসমেন্টের মধ্যে গেলেই চলবে। এটাকে বাড়িয়ে ১০ লক্ষ টাকা করা হয়েছে। আমরা মনে করছি, এর দ্বারা ২৫,০০০ ছোট বিক্রেতা রেহাই পাবেন। এই যে বিভিন্ন সেলস ট্যাক্স আছে এগুলো কি সরলীকরণ করা যায় না? এই কাজটা কিন্তু ইতিমধ্যে শুরু করেছি। আমাদের ইচ্ছা ছিল এই বাজেট সেসনেই সেটা অ্যামালগ্যামেট করে একত্রে আইন পাশ করবো। তবে কাজটা যেহেতু যথেষ্ট জটিল সেজন্য এবারের সেসনে হয়ত সম্ভব হবে না, তবে যত তাড়াতাড়ি সম্ভব সেটা করতে চাইছি এবং অ্যামালগ্যামেশন অফ ডিফারেন্ট সেলস ট্যাক্স লজ অ্যান্ড সিমপ্লিফিকেশন এই কাজটা কিন্তু চলছে।

[3-20 — 3-30 P.M.]

তারপর বলি, নতুন কর যার কথা বলা হয়েছে, এগুলোতে শ্রেণী দৃষ্টিভঙ্গী আছে, এব্যাপারে নতুন করে বলবার দরকার নেই। কিন্তু আসল জায়গাটা সেই জায়গা নয়। এবারে সেটাই বলছি। নতুন করের ক্ষেত্রে ওয়াশিং মেশিন, ভ্যাকুয়াম ক্লিনার, এসবের ক্ষেত্রে ২৫ পারসেন্ট করা হয়েছে এবং ইলেকট্রনিক্স খেলনার ক্ষেত্রেও বাড়ানো হয়েছে। এক্ষেত্রে বিত্তশালি পরিবারকে বেশি ট্যাক্স দিতে হবে। টি.ভি. প্রসঙ্গে আমি পরে আসছি। অ্যালুমোনিয়ামের উপরে যে প্রবেশকর বাড়ানো হয়েছে, এটা আমরা জেনেশুনেই করেছি। আমরা স্থানীয় শিল্পকে উৎসাহ দিতে চাইছি। বহুতল বাড়ির ক্ষেত্রে করটা বাড়ছে। কর বাড়ানোর ক্ষেত্রে, এই যে ২৫ কোটি ৬২ লক্ষ টাকার অতিরিক্ত কর এটার বেশিরভাগ অংশটা কোথা থেকে আসছে বা কোন জায়গা থেকে আমরা এই অতিরিক্ত করটা তুলবো? আমরা মনে করছি অর্থটা জমে গেছে আমাদের রাজ্যের বিশেষ এক শ্রেণীর মানুষের

কাছে, যাদের ক্ষেত্রে আমাদের মনে হয়েছে ট্যাক্সেবল ইনকাম আছে। আমরা মনেকরি যে ট্যাক্সেবল ইনকাম কালো টাকার মধ্যে আছে এবং সেটা আছে শহরের সম্পত্তি বেচা কেনার মধ্যে, এই জায়গাটাতেই কালো টাকা লুকিয়ে আছে। কলকাতা এবং অন্যান্য জায়গাতেও সম্পত্তি হস্তান্তরের ক্ষেত্রে কালো টাকার যে খেলটা চলছে আমরা সেটা ধরা শুরু করেছি আগেও হয়েছিল, এখন এটা বাড়ছে। তারজন্য ২৫ কোটি টাকার মধ্যে সবচেয়ে বড় ১০ কোটি টাকা যেটা আদায় করবো স্ট্যাম্প ডিউটি থেকে ফিন্যান্স বিলের মাধ্যমে সেটা এখানে নেই। এরসঙ্গে যুক্ত আছে, মাল্টি-স্টোরিড বাড়ির ক্ষেত্রে যে ট্যাক্স দিতে হত, এখন যেটাকে বৃদ্ধি করাহচ্ছে, সেটা আপনারা বুঝতে পারবেন। সেটা একেবারে ধনীদের উপরে করা হচ্ছে, তাদের উপরেই ট্যাক্সটা বাড়বে। সাধারণ মধ্যবিত্তদের মধ্যে যারা এই মাল্টি-স্টোরিড বাড়িতে, ফ্লাটে আছেন তাদের উপরে কোনদিন পড়বে না। আমি লিস্টটা বলে দিলে আপনারা বুঝতে পারবেন। রেন্টাল ভ্যালু পার স্কোয়ার মিটার সি.এম.সি. বা ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন করেন, মাঝে মাঝে তারা এটাকে রিভাইজড করেন। ৩০ টাকা পর্যন্ত যেসব মাল্টি-স্টোরিড বাড়ি বা ফ্লাটের পার স্কোয়ার মিটারের ভাড়া, সেই মূল্য অর্থাৎ রেন্ট্যাল ভ্যালু ৩০ টাকা, সেখানে আগে ট্যাক্সের পরিমাণ ছিল পার স্কোয়ার মিটার ৫০ পয়সা, এখনও তাই থাকছে। যেগুলোর পার স্কোয়ার মিটার রেন্টাল ভ্যালু ছিল ৩০ টাকা থেকে ৬০ টাকা, আগে ট্যাক্স ছিল ১ টাকা, এখনও তাই থাকছে। ৬০ টাকা থেকে ১০০ টাকা পার স্কোয়ার মিটার রেন্ট্যাল ভ্যালুর ট্যাক্স ছিল ২ টাকা, এখনও তাই থাকছে। ১০০ টাকা থেকে ৩০০ টাকার ক্ষেত্রে অনুরূপভাবে ট্যাক্স ছিল ৩ টাকা, এখনও তাই থাকছে। ১৫০ টাকার পরে আগে যেটা ফ্লাটে রেটে ছিল সেটাকে ভেঙে এইরকম করা হয়েছে ২৫০ টাকা থেকে ৪০০ টাকার ক্ষেত্রে ৬ টাকা, ৬০০ টাকা এবং তার উর্দ্ধে ৪'এর জায়গায় ১০ টাকা। এটা কোন এলাকার ফ্লাটে দিতে হবে? এটা বিবাদিবাগ অঞ্চলে, পার্কস্ট্রীট অঞ্চলে এটা একটু পড়বে। সৌগতবাবু এটা চিন্তা করছিলেন, তার ওখানে কিন্তু বাড়ছে না। আপনার বন্ধুরা ওখানে থাকেন না। যাদের আঘাত লাগছে তাদের দেওয়া উচিত।. ভি-সি-আর., ভি-সি-পি.র ক্ষেত্রে অনেক বিধায়কই বলেছেন যে এটা করা উচিত ছিল। সেটা করেছি। মৃৎশিল্পের ক্ষেত্রে ছাড় দেওয়া হচ্ছে। এছাড়া জীবনদায়ি ওষুধের ক্ষেত্রে আগে ক্যাপশুলের ক্ষেত্রে যেটা ছিল এখন সেটা ইনজেক্টএ্যাবল ফর্মের ক্ষেত্রেও ছাড় দেওয়া হচ্ছে। ছোট শিল্পের ক্ষেত্রে আয়রণ অ্যান্ড স্টিল স্ক্রাপের উপরে যে প্রবেশকর ছিল তাকে শূন্য করে দেওয়া হল। ইন্ডাস্ট্রিয়াল অ্যালকোহলের ক্ষেত্রে কোনও প্রবেশকর লাগবে না। ইন্ডাস্ট্রিয়াল অ্যালকোহল এবং ওষুধ তৈরির ক্ষেত্রে যে অ্যালকোহল লাগে তারক্ষেত্রে আমরা প্রবেশকর শূন্য করে দিলাম। বৃত্তিকরের ক্ষেত্রে আমরা অনেকবার উল্লেখ করেছি। বিভিন্ন শহরে বৃত্তিকর নতুন করে একটা ক্ষেত্রে করা যায় কিনা তার ব্যাপারে বাজেটে আমরা উল্লেখ করেছি। আমি টি.ভি.র ক্ষেত্রে এবারে আসছি, এক্ষেত্রে আরও ছাড় দেওয়া যায় কিনা সে সম্পর্কে আমার বক্তব্য আমি জানাচ্ছি। এক্ষেত্রে আমি একটু বুঝিয়ে বলি টেলিভিশনের ক্ষেত্রে আমরা দুরকমের ট্যাক্স ধার্য করতাম। রাজ্যের মধ্যে বিক্রয় করলে তার রাজস্ব আদায়ের ক্ষেত্রে স্টেট ট্যাক্স বা স্টেট সেলস ট্যাক্স বলা হয়। আর এখানে প্রস্তুতকারক অন্যরাজ্যে বিক্রি করছে তাদের ক্ষেত্রে সেন্ট্রাল সেলস ট্যাক্স আদায় করা হয়। আর অন্য রাজ্যের থেকে এসে যে এখানে এসে টিভি বিক্রি করছে তার উপরে ১৫ শতাংশ বিক্রয়

কর আরোপ করা হয়েছিল। রাজ্যের টি ভি প্রস্তুতকারকদের কাছ থেকে কম কর আদায় করা হত। মাত্র ১ শতাংশ বিক্রয় কর আদায় করা হত এবং সেন্ট্রাল সেলস ট্যাক্স ৩ শতাংশ ছিল। তারপরে বম্বেতে কেস হওয়াতে সুপ্রিম কোর্ট সিদ্ধান্ত দেন বা একটা আদেশ দেন এবং তাতে বলেন যে নিজের রাজ্যে প্রস্তুত করা জিনিসের উপরে এবং বাইরে থেকে ানা জিনিসের উপরে দুরকম ট্যাক্স আরোপ করা চলবে না। সুপ্রিমকোর্টের এই রায়ের পরে যদিও এই রায় আমাদের পশ্চিমবঙ্গের ক্ষেত্রে বর্তায়নি গুজরাট এবং মহারাষ্ট্রের ক্ষেত্রে বর্তেছিল তথাপি আমরা সিদ্ধান্ত নিলাম যে সবার ক্ষেত্রেই ওই ৬ শতাংশ বিক্রয় কর করে দিলাম। তবে এক্ষেত্রে একটা সুবিধা করে দেওয়া হল যে, সেন্ট্রাল সেলস ট্যাক্স যেটা ৩ শতাংশ ছিল সেটা কমিয়ে ১ শতাংশ করে দেওয়া হল। তারপরে সুপ্রিম কোর্টের জাজমেন্ট পাঞ্জাব গভর্নমেন্টের ক্ষেত্রে কি হয়েছিল সেই ভিত্তি করেই যে নতুন শিল্প প্রস্তুত কারককে শিল্প স্থাপন করার ক্ষেত্রে ইনসেনটিভ দেওয়ার ক্ষেত্রে রাজ্যের যেসমস্ত প্রস্তুতকারক আছেন টি ভি প্রস্তুতকারক তাদের কথা ভাবতে বলেন। এটা মনে রেখেই পাঞ্জাব গভর্নমেন্টের জাজমেন্টকে মনে রেখেই আমরা রাজ্যের বাইরে এবং ভেতরে সর্বত্র বিক্রয় কর ৮ শতাংশ করলাম। রাজ্যের মধ্যে যারা প্রস্তুত করেন তাদের ক্ষেত্রেও ৮ শতাংশ বিক্রয় করে দিলাম। কিন্তু তারমধ্যে ৪ শতাংশ ফেরত দেব। তারমানে কার্যত ৪ শতাংশ বিক্রয় কর দিতে হবে। এছাড়া একাধিক প্রস্তাব আমার কাছে এসেছে। মাননীয় স্পিকার মহাশয় এইক্ষেত্রে আমি আইনজ্ঞের পরামর্শ নিচ্ছি। সুপ্রিম কোর্টের জাজমেন্ট মনে রেখেই সেলস ট্যাক্স রিভিউ দেওয়ার ব্যাপারে আইনের সংশোধন করার দরকার নেই মনেকরি। ৫৪ অ্যাক্ট যেহেতু নোটিফিকেশন করলেই হয় সেইহেতু হাউসের ক্ষেত্রে এই বিষয়ে বলার দরকার নেই। তবে নোটিফিকেশন করতে হলে আইনজ্ঞের সঙ্গে কথা বলতে হবে। তবে এক্ষেত্রে আমি মাননীয় সদস্যদের বলে রাখছি যে, ৮ শতাংশ আরোপ করে তার থেকে ৪ শতাংশ ফেরত আমরা দিচ্ছি। যাতে এই রাজ্যের স্তরে যে ইউনিটগুলো আছে তাদের কিছু রিলিফ দিতে পারি তার চেষ্টা করছি। কতটা কমানো যায় তার চেষ্টা করছি। উপরন্তু টি ভি প্রস্তুতকারকদের আরও রিলিফ দেওয়ার জন্য আমরা বিশেষভাবে চেষ্টা করছি। ফর্মে নোটিফিকেশন দেওয়া যেতে পারে সেটা আইনজ্ঞদের সঙ্গে কথা বলে পরে জানাবো। আমরা পশ্চিমবঙ্গে একটা জিনিস করতে চাইছি, তবে তারজন্য অন্যরাজ্যের বিরুদ্ধে কিছু বলছি না। আমরা চাইনা সারা বছর ধরে ট্যাক্স বাড়ানো বা কমানো হোক, একবার ডিসিসন নিয়ে স্টিক্ করে না থাকলে কোনও গভিরতা থাকে বলে আমরা মনে করিনা। এই প্রসঙ্গে বলতে চাই যে, মাননীয় সৌগতবাবু ইনসেনটিভ স্কীমের কথা বলেছেন। এই ইনসেনটিভ স্কীম সম্পর্কে সিক ইন্ডাস্ট্রির যে কথা বলা হয়েছে সেটাই যথেষ্ট নয়। আমি এখানে একটু সংক্ষেপে বলি যে, আমরা পদক্ষেপ নিয়েছি এবং এরজন্য ভাবা হচ্ছে। সিক ইন্ডাস্ট্রির ক্ষেত্রে গত ৩ বছরে সিক ইন্ডাস্ট্রিকে একটু ধাপে ধাপে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছি। বাজেটে এর উল্লেখও আছে। সিক ইন্ডাস্ট্রি বিশেষ করে চটকল শিল্পের ক্ষেত্রে সেলস ট্যাক্স বাড়েনি। সেখানে বকেয়া যে কর আছে, সে করকে আমরা মকুব করে ঋণ হিসাবে দেখাতে চাইছি। পুরানো যে বকেয়া কর তা ৩ কোটি টাকা বাকি, এটাকে ঋণ হিসাবে তাদের দেওয়া হবে।

[3-30 — 3-40 P.M.]

দ্বিতীয়ত সরকার যদি কোনও জিনিস কিনতেন সরকার অনেক কিছু জিনিস কেনেন, যে প্রাইসে জিনিস কেনেন তার পরিমাণ হচ্ছে ১ হাজার কোটি টাকার উপরে। রাজ্যে অবস্থিত সিক ইউনিটের ক্ষেত্রে বিশেষ অসুবিধা হচ্ছে প্রাইস ইনসেনটিভের বাইরের রাজ্য থেকে, এখানে প্রোডাকশন হলে তার দাম একটু বেশি হলেও রাজ্য সরকার এখানকার ইউনিটের জিনিসই কিনবেন। ইতিমধ্যে আমরা ঘোষণা করেছি যে কোনও একটি বন্ধ কলকারখানা খোলার ক্ষেত্রে শ্রমিকরা এগিয়ে এসে যদি সমবায় করে খুলতে চান তাহলে এই সিদ্ধান্ত একটি ক্ষেত্রে ছিল, এখন প্রসারিত করা হয়েছে, সেখানে আমাদের সীমাবদ্ধ তা থাকলেও সেখানে আমরা ইকুইটিভে পার্টিসিপেট করব বা অংশিদারি হব। রাজ্য সরকারের সাথে বিশেষ করে সিক ইউনিটের ক্ষেত্রে বন্ধ কলকারখানা খোলার ব্যাপারে যদি শ্রমিকরা এগিয়ে আসেন, তাহলে রাজ্য সরকার শেয়ারে এগিয়ে আসবেন বা অংশ নেবেন। আর একটি প্রশ্ন করেছিলেন এখানে নূতনভাবে অর্থ বিনিয়োগ করতে গেলে কেন্দ্রীয় সরকারের যে অর্থ বরাদ্দ আছে সিক ইন্ডাস্ট্রির ক্ষেত্রে একটা নুতন মাত্রা হচ্ছে বন্ধ ও রুগ্ন কারখানার জন্য সেখানে ১০ শতাংশ আমরা রাজ্য থেকে ভর্তুকি হিসাবে দিয়ে দেব। তবে জুট শিল্পের ক্ষেত্রে মাননীয় স্পিকার মহোদয় আমি আপনার মাধ্যমে যেটা বলতে চাই সেটা হচ্ছে আমরা মনে করছি, জুট শিল্পের কিন্তু ভবিষ্যত ভাল হবে একাধিক পথ ধরে রাজ্য সরকারের দিক থেকে আমরা যা করার করব, কেন্দ্রের যা করার করতে হবে, কিন্তু পথটা অন্যদিক থেকে জুট শিল্পের বহুমুখি কারণের দিক থেকে ডাইভারসিফিকেশনের দিক থেকে হবে জেনে আপনারা হয়ত আনন্দিত হবেন। জুট শিল্পের কতকগুলি আগে জানা ছিল না, যেমন জিও ব্যাগল তৈরি হতে পারে, রাস্তা তৈরির কাজে লাগতে পারে, বাঁধ তৈরির ক্ষেত্রে লাগতে পারে, ইঁট, বোল্ডার-র ক্ষেত্রেও জুটের ব্যবহার করা যায়, এর থেকে ভাল ফলও পাওয়া গিয়েছে। ফলে ভারতবর্ষের মধ্যে আমাদের আভ্যন্তরীণ জুটের যে বাজার সেখানে আমরা যেতে পারব। সবচেয়ে আনন্দের কথা জুটের এই বহুমুখিগুলি সম্ভব যদি জুট শিল্পকে খুব ছোট আকারে করা যায়। এবং রাজ্য সরকার যেহেতু একটা সিদ্ধান্ত নিয়েছেন যেখানে কারখানা বন্ধ হয়ে আছে সেখানের উদ্বৃত্ত জমি রাজ্য সরকার সামাজিক প্রয়োজন ব্যবহার করতে পারেন এবং আমরা এমনও চিন্তা করছি সেই উদ্বৃত্তি জমিতেই এই ধরনের ছোট ছোট ইউনিটগুলিকে বসানো যায় কিনা যাতে ডাইভারসিফিকেশন হবে। এছাড়া ইনসেনটিভ স্কীম আগে রাজ্য সরকার করতে পারেনি, বর্তমানে ৩ থেকে ৫ বছর পর্যন্ত সেলস ট্যাক্স দিতে হবে না নূতন শিল্পের ক্ষেত্রে আর ২ থেকে ৪ বছর দিতে হবে না যেগুলি চালু শিল্প। এই ছাড়টা দেওয়া হবে উৎপাদন চালু হওয়ার পর থেকে। পরে এটা নিচ্ছি এই কারণে একটা লং হরাইজন থেকে দেখলে বোঝা যাবে যদি দৃষ্টিটা একটু দূরের দিকে ঘোরাই রাজ্যের লাভ হয় শিল্প যদি বাঁচে, প্রথম ৩।৪ বছর যদি ছাড় দেওয়া হয় বিক্রয়ের অধিকার যদি পাওয়া যায় তাহলে পরবর্তীকালে তার পরের বছরে উৎপাদিত সেই উৎপাদিতর গুনিতক ট্যাক্স রেট সেটা ফেরত দেয়। এটা আমরা নিচ্ছি, ভারতবর্ষের প্রতিটি রাজ্যে উৎসাহ প্রকল্প হিসাবে নিয়েছে এবং সাথে সাথে এটুকু বলতে চাই আমাদের তুলনায় খুব ছোট রাজ্য যেগুলি তারা কি করছেন সেটা আমরা তুলনায় নিচ্ছি না, যেগুলি আমাদের সঙ্গে তুলনীয় রাজ্য আমরা মনে করছি এবং যে ইনসেনটিভ স্কীম আমরা দিয়েছি এটা ওয়ান অফ দি মোস্ট অ্যাট্রাকটিভ স্কীম। তবে একটা কথা বলি আপনার যতদূর বলতে

বলবেন আমি ততদূর বলব, এক চার মাস কিসাড়ে চার মাস ধরে কোনও নূতন সরকার আসার পরে বিভিন্ন শিল্পপতিরা যে আমাদের সঙ্গে দেখা করছেন একটা কথা বারবার বলছি এখানে শিল্পের উন্নতি করণের বাধার কারণ হচ্ছে মাশুল সমীকরণ, সেটা পরিবর্তন করতে হবে। রাজ্যগুলির এখানে এত ডিপোজিট থাকা সত্ত্বেও যে ঋণ দেয়না ঐ সম্পর্কে কেন্দ্রীয় অর্থমন্ত্রী তার বাজেটে স্বীকার করেছেন, এসব ছাড়াও যেটা বিস্ময়কর কথা শিল্পপতিরা বলছে আমরা তো অনেকদিন আগেই এই পশ্চিমবাংলায় শিল্প স্থাপন করতে চেয়েছিলাম। চেম্বার অফ কমার্সের বক্তৃতায় এক ধরনের কথা বলা হয়। কিন্তু আমরা তা চেয়েছিলাম। তদানীন্তন কেন্দ্রীয় সরকার অঙ্গুলি দেখিয়ে বলেছিলেন যে, আর যে কোনও জায়গায় যেতে পারো পশ্চিমবাংলায় নয়। যদি প্রয়োজন হয় নামটা বলে দেব। খুব পরিষ্কারভাবে বলছি, নির্দিষ্ট ভাবে বলছি, স্পেসিফিকভাবে বলছি। আমি খুব সিরিয়াস কথা বলছি। কোনও চিন্তা নেই, কোনওভাবে ধৈর্য হারাবেন না। আমি নির্দিষ্টভাবে বলে দেব, জেনে নেবেন।

**শ্রী সৌগত রায় ঃ** আপনি এই কথা যে বলছেন তার কোন রেকর্ড আছে? কোন ইন্ডাস্ট্রিয়ালিস্ট বলেছে এই কথা? আপনি তার নাম বলুন।

**ডাঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এইরকম ত্রিমুখি দৃষ্টিভঙ্গী রাখবেন না। আপনারা এখানে যে কুম্ভীরাশ্রু বিসর্জন করছেন সে সময় জানতেন। জানতেন কিনা জানিনা, আপনাদের নেতারা বলেছেন কিনা জানিনা। সরাসরি বিরোধিতা করা হয়েছে। একসঙ্গে আমি বলছি। যদিও মূল কথাটা এখানে বললাম না, এর পরে বলছি। এই নতুন শিল্পপতি যারা এসেছেন আমি একসঙ্গে বলি এই বন্ধ কলকারখানার ক্ষেত্রে শুধু হলদিয়াতে নয় আমাদের অন্তত মূল যে বন্ধ কলকারখানাগুলি আছে সেগুলির ক্ষেত্রেও দায়িত্ব নিতে হবে। আমি আশা করছি কিছুদিনের মধ্যে আপনাদের ভালো খবর দিতে পারবো। তবু আর একটা কথা বলি, আমরা শিল্পায়ণের ক্ষেত্রে ভাবছি, আমরা মনে করছি মূল একটা শিল্প পেট্রো-কেমিক্যাল হতেপারে বড় শিল্পের আধার, এবং এতে রাজ্য সরকারের কিছুটা নিয়ন্ত্রণ থাকবে এবং মেজর পার্টনার হবে। একে ঘিরে এই যে ছোটশিল্প এবং বড়শিল্প এর যে সমাহার এর সংযুক্তিকরণের ফলে আমরা মনে করছি এটা আগামিদিনে আমাদের রাজ্যের ভবিষ্যৎ হবে। এই জিনিস আমরা হলদিয়াতে চালু করবার চেষ্টা করছি। টেলিকমের ক্ষেত্রে আমরা করবো টেলিকম ছোট ফ্যাক্টরি। বি.এফ. ওয়াই প্রজেক্ট তাদের যোগাযোগ থাকবে। আমি আবার বলছি এই বাজেট উন্নয়ণের মোকাবিলা করবার চ্যালেঞ্জ। ওভার ড্রাফট নেওয়া যায়না, তাই ঘাটতিশূন্য প্রস্তাব রেখেছি। ঘাটতিশূন্য করতে পেরেছি। এই বলে ধন্যবাদ জানিয়ে বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Ashim Kumar Dasgupta that the West Bengal Taxation (Second Amendment) Bill, 1990, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 12 and Preamble**

The question that clauses 1 to 12 and Preamble do stand part of the Bill were then put and agreed to.

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation law (Second Amendment) Bill, 1990, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to

**The West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1990**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1990

(Secretary then read the Tittle of the Bill)

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1990 be taken into consideration.

[3-40 — 3-50 P.M.]

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I have gone through the Bill very carefully and at the initial stage I must congratulate the Hon'ble Minister for bringing this sort of Bill. I welcome it and approve this Bill. Because I find that only the Hon'ble Minister wants to amend Section 15(2) some amendments with regard to the tribunals. Mr. Speaker Sir, before this tribunal included some of the important acts, some important acts have not been included in the previous tribunal. The main principle of this Bill is that a very good number of cases is pending before the Hon'ble High Court and the Minister wants by this tribunal that there should be speedy disposal of these cases. These cases may be very small one, very big one but speedy disposal is necessary. A good number of cases are pending years together. Many persons are very eagerly waiting for the result of those cases. Mr.. Speaker Sir, you know very well better than me. So, these are good gestures for the Hon'ble Minister. That Act. i.e., West Bengal Primary Education Act, 1973, West Bengal Rural Employment and Production Act, 1976 and West Bengal Entertainment Cum Amusement Act, 1982 should be introduced. So, I follow you. I would like to subscribe one that perhaps always the Ruling Party is of the opinion that the Opposition will oppose even in a good cause. It is not always that. Here, I would like to give you one example. This Bill is quite good. We appreciate your views and I support this Bill. I do not like to spend much of my time. This Bill is nothing except including of three acts. I again congratulate the Minister concerned who has timely brought this Bill before this House. Thank you, Sir.

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় স্পিকার স্যার, ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন ট্রাইবুনাল অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯০-এর ওপর বক্তব্য রাখতে গিয়ে আমি প্রথমেই মাননীয় সদস্য

সত্যরঞ্জন বাপুলি মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি, যে এই বিলের যেটা মূল উদ্দেশ্য উনি সেটা সঠিকভাবে বুঝেছেন এবং সেইভাবে বক্তব্য রেখেছেন। আমিও খুব সংক্ষিপ্তভাবে আমার বক্তব্য রাখছি, সংবিধানের ৩২৩-র (খ) ধারা অনুযায়ি ১৯৮৭-৮৮ সালের বাজেটে এই ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন ট্রাইবুনাল বিলটা অ্যাক্ট হয় এবং সেই মোতাবেক ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন ট্রাইবুনাল বিলটি সংগঠিত হয় ১৯৮৮ সালের ২১শে এপ্রিল, কিন্তু কাজ শুরু করা হয় ১৯৮৯ সালের ২৭শে ফেব্রুয়ারি, অর্থাৎ এক বছর হল এই ট্রাইবুনাল কাজ করছে। এর মানে এই ট্রাইবুন্যাল আওতায় এতদিন ৫টি অ্যাক্ট ছিল, যেটা বলা আছে নতুন করে বলতে চাই না, এর মূল করাণ ছিল হাইকোর্টের উপর মামলার যে বোঝা চেপে আছে মহামান্য হাইকোর্ট তারজন্য সমস্ত চেষ্টা করছেন, কিন্তু সেই বোঝাটা বাড়ছে। একটা উদাহরণ দিলে বোঝা যাবে কেন এটার মধ্যে গেলাম। আমরা ১৯৭১ সাল থেকে ১৯৮৯ সাল এই সময়ের মধ্যে দেখলাম রাজ্য সরকারের কর সংক্রান্ত পেন্ডিং কেস জমে আছে প্রায় ৩,২০০ এবং তার অনেকগুলি কিন্তু ১০ বছরের বেশি সময় ধরে জমে আছে এবং প্রতি বছর প্রায় ২৫০ থেকে ২৭৫টি অতিরিক্ত মামলা হাইকোর্টের কাছে আসছে রাজ্য সরকারের কর সংক্রান্ত ব্যাপারে। কিন্তু নিষ্পত্তি হচ্ছে প্রতি বছর ১০০টির মতো যারজন্য ব্যাকলগ ক্রমান্বয়ে বৃদ্ধি পেয়ে যাচ্ছে। তখন আমরা দেখলাম নিষ্পত্তি না হওয়ার জন্য সম্পদ সংগ্রহের ক্ষেত্রে ১০০ কোটি টাকার মতো এইরকম একটা অঙ্ক অনিশ্চিত দাঁড়িয়ে গেছে। সেখানে দাঁড়িয়ে আমার মনে হয় ১৯৮৯ সালের ফেব্রুয়ারি মাসে ট্যাক্স ট্রাইবুন্যালের কাজ শুরু করা গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নিশ্চয়ই মনে আছে এখন যিনি সুপ্রিম কোর্টের প্রধান বিচারপতি তিনি তখন উপস্থিত ছিলেন এখানে, ৫টা অ্যাক্ট নিয়ে শুরু করি। আপনারা প্রশ্ন করতে পারেন ১ বছর ট্রাইবুন্যালে কাজ করে কি লাভ হয়েছে হাইকোর্টের কাছে যে কেসগুলি ছিল দেখলাম তার ৩৬ শতাংশের মতো নিষ্পত্তি হয়েছে ১ বছরের মধ্যে। আমাদের এই ট্যাক্সেসান ট্রাইবুনালে সরাসরি কেস গেছে এক বছরে ২৪৫টি, তারমধ্যে নিষ্পত্তি করা গেছে ১৫৪টি অর্থাৎ শতকরা ৬৪ ভাগ এবং ট্রান্সফারডকেস হয়েছে হাইকোর্ট থেকে ৫৮৩ টির মতো, ইন্টারিম অর্ডার বাদ দিলে ৩৬৮টি কেস নিষ্পত্তি করা গেছে, অর্থাৎ ৬৩ ভাগ শতকরা। আমরা দেখেছি এপ্রিল মাসে ট্রান্সফারের ক্ষেত্রে পাওয়া গেছে ৪৬টি কেস, তারমধ্যে নিষ্পত্তি করা গেছে ৪২টি কেস। নিষ্পত্তির হার ট্রাইবুন্যালে এসে লক্ষনীয়ভাবে বৃদ্ধি পেয়েছে। ট্রাইবুন্যালে এখন একটা বেঞ্চ আছে, আমাদের প্রস্তাব আছে এই বেঞ্চের সংখ্যা বাড়ানো যাতে কেসগুলি তাড়াতাড়ি ডিসপোজড হতে পারে। এটা সামনে রেখে আমরা ৩টি অ্যাক্ট West Bengal Primary Education Act-73, West Bengal Rural Employment and Production Act-76, West Bengal Entertainment cum amusement tax Act-82. প্রথম আইনে সেস, ভি.সি.পি., ভি.সি.আর. এগুলি আসছে শেষের ক্ষেত্রে। শেষের ক্ষেত্রে ৩০০ কোটি টাকা ধার্য থাকে, মামলা নিষ্পত্তি হলে ৩০০ কোটি টাকা আশা করি। এতে, রাজ্য সরকারের মঙ্গল হয়। এটা মনে রেখে আমরা এই বিল এনেছি ৩টি অতিরিক্ত কর ট্রাইবুনালের আওতায়। আমি বিরোধীপক্ষকে ধন্যবাদ দিচ্ছি এই বিলুকে সমর্থন করার জন্য। এই কথা বলে এই বিলের সমর্থন আমার বক্তব্য পেশ করলাম।

The motion of Dr. Ashim Kumar Dasgupta that the West Bengal

Taxation Tribunal (Amendment) Bill, 1990, be taken into cosideration, was then put and agreed to.

**Clauses 1 to 10 and Premble**

The question that Clauses 1 to 10 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Ashim Kumar Dasgupta** : Sir, I beg to move that the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1990, as settled in the Assembly, be passed.

The motion was then and put and agreed to.

**The Indian Stamp (West Bengal Amendment) Bill, 1990.**

**Dr. Ashim Kumar Dasgupta** : Sir, I beg to introduce the Indian Stamp (West Bengal Amendment) Bill, 1990.

**(Secretary then read the Title of the Bill)**

**Dr. Ashim Kumar Dasgupta** : Sir, I beg to move that the Indian Stamp (West Bengal Amendment) Bill, 1990 be taken into consideration.

[3-50 — 4-00 P.M.]

**শ্রী সৌগত রায় :** স্যার, আজকে "দি ইন্ডিয়ান স্ট্যাম্প (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯০, যেটা মাননীয় অর্থমন্ত্রী এনেছেন সেটাকে আমি নিঃশর্তভাবে সমর্থন করতে পারছি না. যদি'ও এটা ঠিক যে, আমরা এই আইনের অ্যামেন্ডমেন্ট কোনও আনিনি। আমি পরবর্তীকালে বলব যে, কেন এই বিলটিকে নিঃশর্তভাবে সমর্থন করা যায় না। স্যার, অর্থমন্ত্রী একটু আগে উল্লেখ করলেন, ওর বাজেটে উনি ২৫ কোটি ৬২ লক্ষ টাকা যে বাড়াবেন, তারমধ্যে ১০ কোটি টাকা স্ট্যাম্প ডিউটি থেকে তুলবেন। উনি বাজেট বক্তৃতায় বলেছেন, "Honourable Members may recall that in 87-88, I proposed restructuring the rate of stamp duty. I now find that even after revision of the rates, evasion of duty is taking place by way of under-valuation of property transactions under registered deeds. I, therefore, propose to bring a comprehensive legislation during the current session of the Assembly proposing certain important changes in the Indian Stamp Act, 1889 as applicable to West Bengal. Introduction of the concept of market value, enlargement of the scope of definition of 'conveyance' by including transactions like agreement to sale of flats, etc. are some of the important changes proposed to be introduced in the legislation. These measures are expected to yield additional revenue to the tune of Rs. 10.00 crores during 1990-91." উনি আগেই বলেছিলেন একটা এড় অ্যাক্টমেন্ট নিয়ে আসবেন পরিবর্তন নিয়ে আসবেন এবং সেই অনুসারে নিয়ে এসেছেন। উনি আশা করছেন এখান থেকে আরও ১০ কোটি টাকার বাড়তি রেভিনিউ পাবেন। এই পরিবর্তনটা কি? এটা

ওঁর স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজনসে ভাল করে বলা আছে। স্ট্যাম্প ডিউটি চার্জড় হবে অন দি বেসিস অব প্রাইস। ট্রান্সফারার অ্যান্ড ট্রান্সফারির মধ্যে যে টাকা সেটেল্ড হবে তার উপর স্ট্যাম্প ডিউটি চার্জড হবে। অন্যান্য কয়েকটি রাজ্য, যেমন তামিলনাডু, উত্তরপ্রদেশ, রাজস্থান, এটাকে পরিবর্তন করে এই ডিউটি মার্কেট ভ্যালু করেছেন। দেখা গেল তাদের ক্ষেত্রে খানিকটা ডিউটি কালেকসন বেড়েছে। উনি'ও ওদের মতই এই পরিবর্তন করতে চান। এই পরিবর্তন করতে গিয়ে দুটি জিনিস চেঞ্জ করতে হচ্ছে। একটি হচ্ছে কনভিয়েন্স - অরিজিন্যাল স্ট্যাম্প অ্যাক্ট যা ছিল, সেই কনভিয়েন্সটা উনি বাড়িয়েছেন অ্যামবিট বা তার পরিধিটা উনি বাড়িয়েছেন। কোনও কোনও জায়গায় যেখানে সেল হচ্ছে না - কিন্তু আসলে সেল হচ্ছে বলা হচ্ছে On the basis of agreement to sell, memorandum of settlement on partition etc. সেইগুলি আসলে সম্পত্তি হস্তান্তর হচ্ছে। কিন্তু সেইগুলি ঠিক আইনে পড়ছিল না। তাকে উনি আইনের মধ্যে নিয়ে এসেছেন। মন্ত্রী মহাশয় পরিবর্তনটা করে কি করলেন? উনি করলেন যে, এখন থেকে বাজার দর অনুসারে স্ট্যাম্প ডিউটি চার্জড হবে। সেই বাজার দর কি করে ঠিক করা হবে? তাতে উনি বলেছেন এই আইন অনুসারে যে নতুন রুলস তৈরি হবে তাতে ঠিক হবে। কিভাবে বাজার দর ঠিক হবে? উনি বলেছেন সেই ব্যাপারটা দেখার দায়িত্ব থাকবে কালেক্টরের উপর। কালেক্টর ঠিক করবেন এবং দরকার হলে কালেক্টর কাউকে ইনসট্রুমেন্ট ইমবাউন্ড করতে পারেন এবং কালেক্টর এই আইন অনুসারে কালেকসনের খবর পাবেন আন্ডার ভ্যালুয়েসন হয়েছে। এতে কতকগুলি এক্সট্রা অর্ডিনারি পাওয়ার কালেক্টরকে দেওয়া হয়েছে। যে কালেক্টর এমপাউন্ড করতে পারেন প্লাস কোন জায়গায় যেন দেখলাম কালেক্টার যে কোনও জায়গায় গিয়ে পরীক্ষা করতে পারেন। তার মানে অলমোষ্ট ক্রিমিন্যাল প্রসিডিওর কোডে যেরকম ক্ষমতা, এই স্ট্যাম্প ডিউটি অ্যাক্ট অনুসারে উনি কালেক্টরকে প্রায় সেরকম ক্ষমতা দিচ্ছেন। তারপর অ্যাপিলের প্রশ্ন। কালেক্টারের যে সিদ্ধান্ত সেই সিদ্ধান্তের এগেনষ্টে অ্যাপিল করা যাবে। সেটা কার কাছে করা যাবে? সেটা ডিভিশন্যাল কমিশনারের কাছে করা যাবে। প্রেসিডেন্সি ডিভিসন, বর্ধমান ডিভিসন, নর্থ বেঙ্গল ডিভিসন, মেদিনীপুর ডিভিসন যে ডিভিসনের হবে সেখানে করা যাবে। এখানে যারা কমপিটেন্ট অথরিটি তাদের এই ক্ষমতা রইল। মানে এক্ষেত্রে কালেক্টার to impound the instrument relating to transfer of immovable properties on the basis of prices agreed upon between the transferor and the transferee এবং সেখানে কি করে স্ট্যাম্প ডিউটি রিকভার করা হবে তারও আইনগত মেথড উনি বলে দিয়েছেন। মূলত ওর বক্তব্য বোধহয় এটাই যদি আমি বুঝে থাকি যে, এই কলকাতা শহরে অনেক জমি, বাড়ি হস্তান্তর হচ্ছে উনি একটু আগে বলেছেন ঠিকই যে কুন্দলিয়ার বাড়ি ভেঙে পড়ার পর বামফ্রন্ট সরকার আরও একটু জেগে উঠেছেন। কলকাতা কর্পোরেশনের নাকের ডগায়, রাজ্য সরকারের নাকের ডগায় অনেক বেআইনি বাড়ি হচ্ছে। কলকাতাটা বিশেষ করে গত ১২/১৩ বছরে হাইরাইজের অঙ্গন হয়ে গিয়েছে। এই বাড়ি বা প্রপার্টি হস্তান্তরের ক্ষেত্রে একটা বিরাট পরিমাণের টাকার লেনদেন হচ্ছে এবং টাকা যেটা লেনদেন হচ্ছে তাতে ওরা কখনও ভ্যালুটা পুরো দেখাচ্ছেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি ল'এর লোক, আপনি সবই জানেন, এই যে ফ্ল্যাট ট্রানজাকসান হয় এ ক্ষেত্রে সাধারণতঃ দুরকমভাবে ট্রানজাকসন হয়।

একটা হচ্ছে হোয়াইট যেটা লেখা হয় এবং আর একটা হচ্ছে ব্ল্যাক যেটা কালো টাকা। স্বভাবতই এই কালো টাকাটা দেখানো হয়না এবং সেখানে যেটা হোয়াইট সেটা দেখানো হয়। তারফলে একটা আন্ডার ভ্যালুয়েশন হয়। সেখানেও আবার ওরা সেল বা কনভিয়েন্স দেখান না,- ওরা একটা এগ্রিমেন্ট ফর সেটেলমেন্ট করেন। তাহলে দেখা যাচ্ছে বামফ্রন্ট সরকার যা যা আইন করছেন তা ফাঁকি দেবার রাস্তা ঐ কালো টাকার মালিকরা করছেন। এ সম্বন্ধে হাউসে আমি আগেই বলেছি, আমি আর রিপিট করছি না। ধরুন সল্ট লেকে অনেক জমি যেটা হস্তান্তর করা যাচ্ছে না সেখানে আই.ও.ইউ. লিখে তারা ট্রান্সফার করে দিচ্ছে। সেখানে ৯৯ বছরের লিজে ট্রান্সফার করে দিচ্ছে। সরকারের চোখের সামনে লেকের জমি বঙ্গসন্তানদের হাত থেকে কাদের হাতে চলে যাচ্ছে এটা মন্ত্রী মহাশয় ভালোভাবেই জানেন। ওর উদ্দেশ্য খারাপ নয়। উনি এইসব সোর্স থেকে টাকা উঠিয়ে প্ল্যানে এবং পে কমিশনের জন্য সেটা খরচ করতে চান। স্যার, আপনি গ্রামের লোক, আপনার জমিজমা আছে, আপনি বুঝবেন যে লোকে স্ট্যাম্প ডিউটি দিতে কেন কুণ্ঠিত হয়, কেন কম দেয়। মাননীয় মন্ত্রী মহাশয়ের মত আমিও শহরের লোক কিন্তু আমি গ্রামের খবরাখবর কিছু রাখি। গ্রামের ক্ষেত্রে সবচেয়ে বড় ব্যাপার যেটা হয় সেটা হচ্ছে লোকে মেয়ের বিয়ে দিতে গেলে জমি বিক্রি করে। আজকে যে বাজারদর তাতে ১।।/২ বিঘা জমির দাম ৫০ হাজার টাকার মতোন হয়। উনি যা করেছেন তাতে এই ৫০ হাজার টাকার জমি বিক্রি করতে গেলে কত লাগবে? conveyance as defined under section 2 not being transfer charge exmpted under section 62 where the amount of value of the consideration from such conveyance charge as set forth where it does not exceed thousand Rs.10 for every hundred. এ পর্যন্ত ঠিক আছে, বেশি নয় কিন্তু তারপর দেখুন। তারপর এক হাজার টাকার বেশি কিন্তু ৫০ হাজার টাকার কম সেখানে রেটটা কি। Rs.50/- for every 500 or part there on স্যার, আপনি জানেন, আজকের দিনে একজন মধ্যবিত্ত চাষি, মেয়ের বিয়ের জন্য জমি বিক্রি ছাড়া যার কোনও উপায় নেই সে যদি ৪০ হাজার টাকা পায় তাকে ৪ হাজার টাকা স্ট্যাম্প ডিউটি দিতে হবে এখন যা আইন আছে। সে তাহলে কি করবে? সে একজন উকিলের কাছে যাবে এবং স্ট্যাম্প ডিউটিটা কমাবার চেষ্টা করবে। এটা আরও বেশি হয়ে যাবে যেখানে এক লক্ষ টাকার বেশি—৫০ হাজার টাকার বেশি হলে Rs.5000 plus Rs.60 for every 500 তার মানে এখানে আগে ছিল ১৫ পারসেন্ট, এবারে হয়ে গেল ১২ পারসেন্ট। আমার কাছে ফিগার নেই, দেখলে বোঝা যাবে যে পশ্চিমবাংলায় কিন্তু স্ট্যাম্প ডিউটির রেটটা বেশি।

[4-00 — 4-10 P.M.]

আপনি জানেন যে ট্যাক্সেসনের বেসিক 'ল হচ্ছে যত বেশি ওভার ট্যাক্সড করবেন তত কালেকসন কম হবে। সুতরাং এখানে টেনডেনসিটা কি? একটা বুর্জোয়া আর্থ সামাজিক ব্যবস্থার যদি ফাংশান করতে হয় 'তাহলে দেখা যাবে যে ইনকাম ট্যাক্স বার বার হচ্ছে এবং ছাড়ও হচ্ছে। এখানে লিবারেলাইজেশন হচ্ছে কেন? ইনকামের স্লাব বাড়ালে বা পার্সোন্যাল ইনকাম ট্যাক্স বাড়ানেই যে কালেকশন খুব বেশি হচ্ছে তা নয়। বেশি ট্যাক্স বাড়ালে

রিয়েলাইবেশন কম হচ্ছে। সুতরাং ট্যাক্স কমিয়ে কালেকশন যাতে বেশি করা যায় সেটা করা বোধ হয় বেটার জিনিস। অসীমবাবু, আমি একটু আগেও বলেছি যে সাউথ অব পার্ক স্ট্রিট বা ডালহাউসিতে একটা ফ্লাটে যে বন্ধুরা থাকেন তাদের যে ট্যাক্স দিতে হয়, আর ঢাকুরিয়া, টালিগঞ্জ কিংবা গড়িয়ায় যেখানে সংগ্রামি মধ্যবিত্তরা থাকেন সেখানে একটা ফ্লাট কিনতে কত দিতে হয় ১।। লক্ষ টাকা। এই দেড় লক্ষ টাকার কত ট্যাক্স দিতে হবে? ১ লক্ষ, ২ লক্ষ টাকা যেটা সারা জীবনের সঞ্চয় দিয়ে, অফিস থেকে লোন নিয়ে একটা লোক ফ্লাট কিনছে। সেখানে তাকে কত টাকার স্ট্যাম্প ডিউটি দিতে হবে আপনার এই আইনে? ১১ হাজার প্লাস রুপিস ৭০ ফর এভরি ১৪ পারসেন্ট ইন একসেস অব ওয়ান ল্যাক। তার মানে তাতে দিতে হচ্ছে ১১ হাজার টাকা আর ৫০ হাজার ১৪ পারসেন্ট মানে ৭ হাজার টাকা। তাহলে একটা লোক যদি ১।। লক্ষ টাকার একটা ফ্লাট কেনে যেটা খুব ছোট ফ্লাট তারজন্য তাকে ১৮ হাজার টাকার স্ট্যাম্প ডিউটি দিতে হবে। এর ফলে যে মধ্যবিত্তরা স্ট্যাম্প ডিউটি ফাঁকি দিতে উৎসাহিত হতনা তাদের উপরে এটা বেশি বোঝা হয়ে দাঁড়াবেন? এই স্ট্যাম্প অ্যাক্টটা যেরকম আছেতাতে সেল ফর প্রফিট, আর ডিসট্রেস সেল এরমধ্যে কোনও তফাত নেই। একটা লোক জমি বিক্রয় করলো তার মেয়ের বিয়ে দেবে বলে। সেখানে তার ক্ষেত্রে তো কোনও আলাদা কনসিডারেশানের সুযোগ নেই? কারণ আইনটা সকলের ক্ষেত্রেই প্রযোজ্য আর একটা হচ্ছে প্রোমোটার বাড়ি তৈরি করে লাভ করবো, সে একটা ফ্লাট বাঁচলো। এই দুটোর ক্ষেত্রে কোনরকম তারতম্য করা হয়নি। মনে হয় সিডিউল্ড ১-তে এখন পর্যন্ত যে স্ট্যাম্প ডিউটি আছে স্পেশালি ধরনের কনভেনিয়েন্সের ক্ষেত্রে এটা অত্যন্ত বেশি এবং এর থেকে যে বেশি কালেকশন হবে তা হবেনা। প্রসেসটা খুব লং হয়ে যাচ্ছে। আমি আগেও বলেছিলাম যে স্ট্যাম্পটা লোকে সেল্ফ-অ্যাসেসমেন্ট করে নেয় এবং সেই স্ট্যাম্পটা নিজেরা লাগিয়ে দেয়। সেখানে লোকেরা যদি ঠিকমত ভাবে স্ট্যাম্প ডিউটি না দিতে থাকে তাহলে ভীষণভাবে প্রবলেম দেখা দেবে। তারপরে আপনি দেখবেন যে একটা পার্টনারশিপ ডিড হবে। দুই বন্ধু মিলে একাট বিজনেস করবে। সেখানে একটা ক্যাপিটাল অব দি পার্টনারশিপে জাষ্ট ১০ হাজার থেকে ৫০ হাজার টাকার একটা পার্টনারশিপের ডিড করার জন্য ১০০ টাকার স্ট্যাম্প দিতে হবে এবং সেটা ৫০ হাজারের বেশি হলে ১৫০ টাকার স্ট্যাম্প ডিউটি দিতে হবে। পশ্চিমবঙ্গে ১৯৮৭-৮৮ সালের পর থেকে এটাও অত্যন্ত বেশি হয়েছে। তারফলে যেটা আপনি উপলব্ধি করবেন যে গ্রামাঞ্চলে বিশেষ করে জমির যে ট্রানজাকশন হয়, জমি যা কেনা-বেঁচা হয় তার অধিকাংশ ক্ষেত্রে লোক অসুবিধায় পড়ে যে জমি বিক্রয় করে তাদের উপরে খুব চাপ পড়বে। আমি জানিনা যে এতে শহরের যারা সলিসিটর, বুদ্ধিজীবি মানুষ যারা বড় বড় প্রোমোটার তারা কতটাকা ট্যাক্স দেবে। তার কারণ এই যে পুরো প্রসেস যেটার কথা বলছেড় যে ডিটারমিনেশন অব মার্কেট ভ্যালু, যেটার আপনি রুলস করবেন বলছেন, কিভাবে ডিটারমিনেশন হবে এই মার্কেট ভ্যালুর? রুলস তৈরি করতে সময় লাগবে। লোকে কালেক্টরের কাছে যাবে, অ্যাপিল করবে, এই প্রসেস আবার সব জায়গায় যেভাবে আটকে আছে সেইভাবে এটাও আটকে থাকবে। ফলে সত্যিকারের আদায় হবেনা। কাজেই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে এই ব্যাপারে আপনি আর একবার আলোচনা করুন। আজকে তাড়াহুড়ো করে এই বিল পাশ করার দরকার নেই। বীরেনবাবুও গ্রামের লোকের কথা বললেন। কাজেই

আপনাদের ফ্রন্টের মধ্যে আলোচনা করে দেখুন যে সত্যিই এই স্ট্যাম্প ডিউটিটা আজকে পশ্চিমবাংলায় একসেসিভ কিনা। এবং এই স্ট্যাম্প ডিউটি এত বেশি হওয়ার ফলে মার্কেট ভ্যালু ঠিকভাবে তৈরি হয়না। স্ট্যাম্প ডিউটি এত বেশি, ১০/১২/১৪ পার্সেন্ট পর্যন্ত স্ট্যাম্প ডিউটি দিতে হয়। ফলে লোকের উপর চাপ পড়ে, এটা একটু বিচার করে দেখবেন। যদি সেই বিচার করেন তাহলে দেখবেন পশ্চিমবাংলায় স্ট্যাম্প ডিউটি যারা ফাঁকি দেয়, তারা বড় বড় কালো টাকার উপর যারা বসে আছে, উকিলের সহযোগিতায় তারাই বেশি ফাঁকি দেয়। আর গ্রামের মধ্যবিত্ত গরিব মানুষ তাদের উপর চাপটা বেশি পড়ে আপনি বিশেষ ক্ষমতা দিয়েছেন কলেকটারকে। আমাদের কলেকটারদের বিভিন্ন ব্যাপারে ক্ষমতা আছে, ল্যান্ড রেভিন্যু আদায় করার ক্ষমতা আছে, ইরিগেশন সেস আদায় করার ক্ষমতা আছে, আমরা তো সকলে জানি ল্যান্ড রেভিন্যু কতটা আদায় হয়। অর্থমন্ত্রী এটা জানেন কি পরিমাণ ল্যান্ড রেভিন্যু আদায় হয়, সবই খরচের খাতায় ধরা থাকে। সুতরাং একটা ক্ষমতা দিলেই হবে না, তার একটা ইকনমিক ফিজিবিলিটি, থাকার, একটা সম্ভাব্যতা থাকা দরকার কলেক্ট করার জন্য। সামনের বছর বাজেটের সময় মিলিয়ে দেখবো কত টাকা স্ট্যাম্প ডিউটি আদায় হয়েছে। এই ১০ কোটি টাকা আদায় হবে না যদি রেটটা র‍্যাশন্যাল ওয়েতে মন্ত্রী মহাশয় না রিভাইজ করেন। সুতরাং এই ব্যাপারে আপনি পুনর্বিবেচনা করবেন। আমি আগেও বলেছি রাজ্য সরকারের সোর্স অব ইনকাম সম্পর্কে আরও আলোচনা করা দরকার। কেন্দ্র রাজ্য অর্থনৈতিক পুনবিন্যাস এর প্রয়োজন আছে, তা না হলে রাজ্যের প্রয়োজন মেটাতে আরও স্ট্যাম্প ডিউটি বসাতে হবে। যদিও লাস্ট ফাইনান্স কমিশন হ্যাজ বিন মোর জেনারস দ্যান এনি আদার কমিশন। ফাইনান্স কমিশন থেকে যেভাবে টাকা পাওয়া যায় তার পরিবর্তন করার দরকার আছে। বন্ধু সরকার শিল্পায়নের ক্ষেত্রে এখনও পর্যন্ত কোনও উল্লেখযোগ্য ভূমিকা এই রাজ্যের জন্য নেয়নি। অর্থমন্ত্রী বললেন যে আগে নাকি শিল্পপতিদের ডেকে ডেকে বলা হত পশ্চিমবঙ্গে শিল্প করো না। আমি তার কাছ থেকে এই ধরনের একটা ফারভোলাস মন্তব্য আশা করিনি। একটা রাজনৈতিক মন্তব্য তিনি করেছেন। আগেও বলেছি যে রাজ্যের একমাত্র সোর্স অব ইনকাম শুধু মাত্র ট্যাক্স নয়। তিনটে সোর্স আছে, একটা হচ্ছে ট্যাক্স, দ্বিতীয় হচ্ছে সেভিংস, তৃতীয় হচ্ছে প্রফিট ফ্রম পাবলিক আন্ডার টেকিং। সেভিংসটাও আপনি বাড়াতে পারেন নি, প্রফিট ফ্রম পাবলিক টেকিং ঠিকমতো হয়নি। ফলে ট্যাক্সটা বিরাটভাবে মানুষের ঘাড়ে চেপে গেছে। এরফলে কর ফাঁকি দেবার একটা প্রবনতা দেখা দিয়েছে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী আনিত ইন্ডিয়ান স্ট্যাম্প ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯০, যা মন্ত্রী মহাশয় এনেছেন, তাকে সমর্থন করে দু একটি কথা বলতে চাই। আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য স্বীকার করলেন যে এই স্ট্যাম্প ডিউটি নিয়ে আমাদের পশ্চিমবাংলায় এবং কলকাতায় একটা ভয়ঙ্কর ফাঁকির রাজত্ব চলছে, বিপুল পরিমাণ টাকা রাজস্ব স্ট্যাম্প ডিউটি সেটা ফাঁকি দিচ্ছে, এটা উনি স্বীকার করলেন। অথচ অর্থমন্ত্রী যখন সেটাকে প্লাগ করার জন্য এই বিল এনেছেন তখন সেই বিলকে সমর্থন না করে একটু পাশ কাটিয়ে গেলেন। উনি দেড়লক্ষ টাকার ফ্ল্যাটের প্রশ্ন নিয়ে এলেন। দেড় লক্ষ টাকার ফ্ল্যাট যারা কেনে, তারা কালো টাকার মালিক,

দেড় লক্ষ টাকায় যারা ফ্ল্যাট কেনে, তারা সব গরিব, তাদের উপর বেশি স্ট্যাম্প ডিউটি বাড়ছে, এইরকম একটা রিজন দেখাবার চেষ্টা করলেন। আর যারা কালো টাকার পাহাড়ের উপর বসে আছেন, যারা ১৫ লক্ষ টাকায় ফ্ল্যাট কেনে তাদের সম্বন্ধে উনি কি বলবেন? ভুরি ভুরি কালো টাকার মালিকরা এই প্রসেস রাজস্ব ফাঁকি দিচ্ছে, গভর্নমেন্ট বিপুল পরিমাণ রাজস্ব থেকে বঞ্চিত হচ্ছে। এখন প্রশ্নটা হচ্ছে স্ট্যাম্প ডিউটি থাকবে, কি থাকবে না? উনি যদি স্বীকার করেন, থাকা উচিত; তাহলে ওর এই বিলকে সমর্থন করা উচিত। আর এই বিলকে সমর্থন করলে ঐ কথা বলা যায় না। ১৫ লক্ষ টাকার ফ্ল্যাট কিনতে গিয়ে যারা রাজস্ব ফাঁকি দিচ্ছে তাদের ধরার জন্য ওদের সাজেশন থাকলে ওঁরাতো নিশ্চয়ই দিতে পারেন এবং মাননীয় অর্থমন্ত্রী তা বিবেচনা করতে পারেন। কিন্তু সেদিকে না গিয়ে উনি ঢালাও ভাবে যারা কর ফাঁকি দিচ্ছে তাদের কথাই বিবেচনা করতে বললেন! এমন কি একথাও বললেন যে, এই ধরনের আইন করা উচিত নয়। ওর কথা শুনে মনে হল শ্রেণী বিভক্ত সমাজে যেখানে ধনী দরিদ্রের মধ্যে শ্রেণী বিভাজন রয়েছে, সেখানে উনি একটা অংশের হয়ে সাফাই গাইলেন। এটা ওর করা উচিত হয়নি। এক শ্রেণীর কালো টাকার মালিকদের আড়াল করার অপচেষ্টা ওর পক্ষে শোভনীয় নয় বলেই আমি মনেকরি। আমি অর্থমন্ত্রীকে বলব কালো টাকা ধরার জন্য, স্ট্যাম্প ফাঁকি ধরার জন্য আপনি এই আইন এনে খুব সঙ্গত কাজই করেছেন। ইতিমধ্যেই লক্ষ লক্ষ, কোটি কোটি টাকার ট্রানজ্যাকশন হয়ে গেছে। গত কয়েক বছরে কলকাতা শহরে ১০,০০০ কোটি টাকার ওপর ল্যান্ড ইনভেস্টমেন্ট হয়েছে। সারাউন্ডিং কলকাতা গত কয়েক বছরের মধ্যে ১০,০০০ কোটি টাকা ল্যান্ড অ্যান্ড বিল্ডিং-এ ব্ল্যাক মানির ইনভেস্টমেন্ট হয়েছে। যেভাবে এই ব্ল্যাক মানির ট্রানজ্যাকশন হয়েছে তাতে বিপুল পরিমাণ যে অর্থ আমাদের রাজস্ব হিসাবে পাওয়া উচিত ছিল, তা আমরা পাইনি। সুতরাং আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, আপনার ফিনান্স ডিপার্টমেন্টের ইন্ডালিজেন্সিকে শক্তিশালি করুন যাতে এগুলিকে চিহ্নিত করা যায়। দেড় লক্ষ টাকার ফ্ল্যাট কিনবে তাদের পেছনে না ছুঁটে ১৫/২০ লক্ষ টাকার বা দেড়, দু কোটি টাকর যারা লেন-দেন করবে তাদের পেছনে যেন ছোঁটেন। কেন না তাদের খুঁজে বের করতে হবে। বিপুল পরিমাণ রাজস্ব উদ্ধারের জন্য মাননীয় মন্ত্রী মহাশয়, আপনিসঠিক পদক্ষেপ নিয়েছেন। রাজস্ব বৃদ্ধির জন্য ব্ল্যাক মানির যারা লেন-দেন করছে তাদের কাছ থেকে রাজস্ব আদায় করার জন্য আপনি যে উদ্যোগ গ্রহণ করছেন তাকে আমি সমর্থন করি এবং আশা রাখি আপনি আপনার প্রচেষ্টাকে সঠিকভাবে কার্যকর করবেন। এই কটি কথা বলে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের বিলকে আর একবার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-25 P.M.]

**ডাঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, 'দি ইন্ডিয়ান স্ট্যাম্প (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯০'র সমর্থনে বক্তব্যরাখতে গিয়ে আমি প্রথমেই বলি - কিছুটা পুনরুক্তির দরকার যে, আমরা বারংবার মনে করছি যেটা সবচেয়ে বেশি ট্যাক্সেবল ইনকাম - যেখানে আয়ের ওপর ট্যাক্স বসানো যায় বেশিকরে সেখানটা শহরের সম্পত্তি হস্তান্তরের মধ্যে লুকিয়ে আছে। এবং যেটা কালো টাকাকে কেন্দ্র করেই লুকিয়ে

আছে। এই ধারনা সামনে রেখেই আমরা ইন্ডিয়ান স্ট্যাম্প অ্যাক্ট - এটা খুবই পুরোন অ্যাক্ট, আগের শতাব্দির অ্যাক্ট - এর পশ্চিমবাংলার ক্ষেত্রে কিছু সংশোধন এনেছি। সেই সংশোধনির কথায় আমি একটু পরে আসছি। তার আগে মাননীয় বিধায়ক সৌগত রায় যে বক্তব্য রাখলেন তা একটু খন্ডন করতে চাই। আমাদের কয়েকটি প্রচেষ্টাকে মাননীয় সৌগত রায় উচিত মনে করেছেন, সেজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। তারপর একটা কথা উনি বলেছেন, যেভাবে মূল্যায়ন হবে, সেটা কি ঠিখ কি পদ্ধতিতে হবে? সেটাতেও আমি পরে আসছি। আর একটা কথা উনি বললেন, স্ট্যাম্প ডিউটির হার সম্বন্ধে বলতে গিয়ে বললেন যে, ঠিক তথ্য ওর হাতের কাছে নেই, তবে স্ট্যাম্প ডিউটির হার হয়ত পশ্চিমবাংলায় সবচেয়েবেশি এবং এরজন্য হয়ত সাধারণ কিছু মানুষের কষ্ট হচ্ছে। আরও একটা গুরুত্বপূর্ণ কথা বললেন, অতিরিক্ত কর হারের জন্য হয়ত ট্যাক্স আদায় কম হচ্ছে। মাননীয় সৌগতবাবুর হাতে যেহেতু তথ্যটা নেই আমি তথ্যটা আপনাকে দেব। আমাদের হাতে আছে। দেখা যাচ্ছে আপনি যে ক্লাসটার কথা বলছেন সেখানে পশ্চিমবঙ্গের স্ট্যাম্প ডিউটির হারের তুলনায় রাজ্য সরকারের দামটা সবচেয়ে কম, সবচেয়ে বেশির ঠিক উল্টো। আমি বক্তব্যটা রাখার আগে বলি যাতে কোনরকম ভুল বোঝাবুঝি না হয়। এই বিল কিন্তু স্ট্যাম্প ডিউটির হার বাড়ানোর বিল নয়। ১৯৮৮ সালে সেই বৃদ্ধিটা হয়েছিল। তারপর দেখা যাচ্ছে যে কর ফাঁকি হচ্ছে, এটা কর ফাঁকি রোধ করার বিল। কিন্তু যে বৃদ্ধিটা হয়েছিল তারপর আপনি একটু লক্ষ করুন। উনি যে রেঞ্জটার কথা বলেছেন ১ লাখ ৫০ হাজার, পশ্চিমবঙ্গে ৮ শতাংশ গুজরাটে ৯ শতাংশ, হরিয়ানায় ১৪ শতাংশ হিমাচলে ৯ এবং মধ্যপ্রদেশে ৯ শতাংশ মহারাষ্ট্রে ১১ শতাংশ আর আপনি যদি একটু নিচের দিতে যান সেখানে দেখবেন পশ্চিমবঙ্গে সবচেয়ে কম রেট করা হয়েছে। এটা রেককনাইজ যে পশ্চিমবঙ্গের স্ট্যাম্প ডিউটি সবচেয়ে বেশি প্রোগ্রেসিভ, অর্থাৎ যারা অল্প মূল্যের সম্পত্তি হস্তান্তরিত করছে তার উপর স্ট্যাম্প ডিউটির হার কম। অন্যান্য রাজ্যে একটা ফ্ল্যাট রেটে নেওয়া হয়। এরজন্য আমরা সংশোধন করেছিলাম। প্রোগ্রেসিভ ফ্ল্যাট রেটে করতে গেলে একেবারে যদি নিচে যান দেখবেন .০৫ পারসেন্ট। সেটা অন্য কোনও রাজ্যে নেই। যারা নিচের দিকে তাদের ঠিক আছে। একটা আশঙ্কা, এরপর ট্যাক্স কালেকসন কমে যাবে। আমরা দেখতে পাচ্ছি সংশোধনের আগে ৭৩ কোটি পেতাম, সংশোধনের পরে ৭৩ থেকে বৃদ্ধি পেয়ে ১০১ কোটি টাকা হয়েছে। গ্রামাঞ্চলের যে উদাহরণটা দিলেন তা আমরা লক্ষ করেছি। একটা তথ্য দিই যে ঐ ভেস্টেড জমি পেতে হলে আপনার জমি রাখতে হয়। কলকাতার ক্ষেত্রে নিদর্শন যা দিলেন আপনি জানবেন কলকাতার উপর দিয়েছেন এক শতাংশ, ডিসইনসেনটিভ এফেক্ট সম্বন্ধে চিন্তা করেছেন। এ প্রসঙ্গে উনি বলেছেন, আমরা ধরে নিচ্ছি স্টাডি করে বললেন, এটা বেশি ক্লাস ওয়াইজ ডিসট্রিবিউসন করবেন না, এর থেকে গ্রামাঞ্চলে খুব বেশি ফাঁকি হচ্ছে। পারছে না, কর আদায়ের মাধ্যমে হচ্ছে বলছি না। আমরা বলছি বিশেষ করে কলকাতার মতো মহানগরিতে এটাই ঘটছে। কি কারণে? একটা সময়ের রেট বলছি। সাহায্য দানের উপর স্ট্যাম্প ডিউটি পড়তে পারে। সেই হস্তান্তরের মধ্যে এগ্রিমেন্টে এইগুলি ছিল না। এর উপরে স্ট্যাম্প ডিউটি ফেলা যায়। আমরা কনভিনিয়েন্স করটা বিস্তৃত করে যুক্ত করেছিলাম। দ্বিতীয়ত তাহলে এর উপর তার দামটা কি হবে? এর পরে স্ট্যাম্প ডিউটি বাড়বে। এতদিন পরে মার্কেট ভ্যালুর বিষয়ে টাকা ফাঁকি দেওয়া যাবে না।

সুতরাং মার্কেট ভ্যালু যেটা দিতে হচ্ছে তার উপর স্ট্যাম্প ডিউটি, দিতে হয়, তার উপর মার্কেট ভ্যালু আনতে হল। মাননীয় সৌগতবাবু ভাল ভাবেই সব করেছেন। তবে আমার যা মনে হল ঠিক উত্তরের সঙ্গে আরবিটারিলি একটু গন্ডোগোল করেছেন। আপনাকে খুবই ক্লান্ত লাগছে। আপনার একটা জায়গায় বাধা পড়ে গেছে, সেই জায়গাটা আমি আপনাকে দেখিয়ে দেব। এটা আরবিট্রেরিও কোনও অফিসারের উপর ছেড়ে দেওয়া হয়নি। এই ভ্যালুয়েশন যা করা হয় তা কি কি নিয়ে হয় সেটা যদি ক্লজ-৪, সাব-ক্লজ ২ দেখেন দেখবেন, গ্রামাঞ্চলে যে ল্যান্ড রেভিনিউ দেবে এবং শহরাঞ্চলে যে অ্যানুয়াল রেন্টাল ভ্যালুয়েশন দেবে সেটা একেবারে আমলাদের উপর ছেড়ে দেওয়া হয়েছে তা নয়। এই প্রসেসটা কালেক্টরদের দিয়ে করা হয়। তবে অ্যাপিলের মধ্যে দিয়ে গ্রিভান্সেস রিড্রেসাল ম্যাকানিজম যদি কারো মনে হয় অন্যায় হচ্ছে তাহলে অ্যাপিল চাইবার রুলস-এ প্রভিশন আছে। সেক্ষেত্রে যা প্রেসক্রাইবড হবে সেটাই হবে। এটা দুটো উদ্দেশ্যে করছি। কালো টাকা যারা ফাঁকি দিচ্ছেন তাদের বিরুদ্ধে কঠোরতর ব্যবস্থা নেব। কিন্তু মধ্যবিত্ত এবং সাধারণ মানুষ, যারা সম্পত্তি হস্তান্তর করছেন এবং ফাঁকি দিচ্ছেন না, তাদের যাতে কোনও হ্যারাসমেন্ট না হয় রুলস সেগুলো দেখবে। এই যে রুলস আমরা করবো, এই হাউসে সেটা লে করে দেব। আর একটি কথা বলি, প্রেসিডেনশিয়াল অ্যাসেন্ট লাগবে, কিন্তু যেহেতু সেই অ্যাসেন্ট পেতে সময় লাগে সেজন্য ১০ কোটি টাকা এই বছর হতে পারে বলে মনে করছি। মাননীয় সৌগতবাবু এবং সুমন্তবাবু, দুজনকেই বলছি যে, এই বছর ১০ কোটি টাকার কনজারভেটিভ অ্যাক্ট প্রেসিডেন্টের অ্যাসেন্ট পেতে সময় লাগবে বলে। এক একটি বছরে আনুমানিক মনে করছি, এর থেকে ১০০ কোটি টাকা পেতে পারি। সেজন্য বিলম্ব করা উচিত নয় সংশোধন করবার ব্যাপারে। তারজন্য সকলের সমর্থন আশা করে শেষ করছি।

The Motion of Dr. Ashim Kumar Dasgupta that the Indian Stamp (West Bengal Amendment) Bill, 1990, be taken into consideration was then put and agreed to.

### Clauses 1 to 3 and Preamble

The question that Clauses 1 to 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to move that the Indian Stamp (West Bengal Amendment) Bill, 1990, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

At this stage the House was adjourned at 4.25 p.m. till 12 noon on Monday, the 14th May, 1990 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 14th May, 1990 at 12.00 Noon.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair 8 Ministers, 4 Ministers of State and 117 Members.

[12-00—12-10 P.M.]

**Starred question**

**(to which oral answers were given)**

**মেদিনীপুরে সবং ব্লকে জওহর রোজগার যোজনায় বরাদ্দকৃত অর্থ ও গম**

*৩১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৫।) **ডাঃ মানস ভুঁইয়া :** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সবং ব্লকের ১৩টি অঞ্চলে ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে জওহর রোজগার যোজনায় (১) কত টাকা ও (২) কত গম দেওয়া হয়েছে;

(খ) বরাদ্দকৃত (১) কত টাকা ও (২) কত গম ঐ সময়ের মধ্যে খরচ করা যায়নি; এবং

(গ) উক্ত জেলার কোন কোন অঞ্চলে সঠিক সময়ের মধ্যে ব্লক এবং পঞ্চায়েত সমিতির কাছে হিসাব দাখিল করেছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** (ক) উক্ত সময়ে সবং ব্লকে ১৩টি গ্রাম পঞ্চায়েতে ৫০ লক্ষ ৮৩ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে। উক্ত সময়ে গ্রাম পঞ্চায়েতগুলিতে ১১৯.৩৮ টন গম বরাদ্দ করা হয়েছে।

(খ) উক্ত সময়ের মধ্যে ১৪ লক্ষ ৭৫ হাজার ৩২০ টাকা ৪৬ পয়সা খরচ করা যায় নি, আর ৩৩৪ মেট্রিক টন গম খরচ করা যায় নি। ১৯৯০ সালের মার্চ মাসের বিবরণে উক্ত জেলায় ৫১৮টি গ্রামপঞ্চায়েতে ২০টি বাদে বাকিগুলির হিসাব দাখিল করেছি।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় উত্তরে বললেন যে ৫৩ লক্ষ ৮৩ হাজার ৭৮৯ টাকার মধ্যে ১৪ লক্ষ ৭৫ হাজার ৩২০ টাকা ৪৬ পয়সা খরচ করা যায় নি। আমার

প্রশ্ন হচ্ছে এই যে টাকা জওহর রোজগার যোজনায় বরাদ্দ করা হয়েছিল অথচ খরচ করা গেল না এবং ৩৩.৪ মেট্রিক টন গম খরচ করতে পারা যায় নি, সবং ব্লকে জওহর রোজগার যোজনায় এই যে খরচ করা গেল না এর কারণ কি; এবং কোন কোন পঞ্চায়েত খরচ করতে পারেনি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** কোন কোন পঞ্চায়েত তা এর মধ্যে ছিল না। এরমধ্যে ছিল কত খরচ হয়নি। সেটা আমি বলে দিচ্ছি। এখন পর্যন্ত যা সংগ্রহ করতে পেরেছি, ১৯৮৯-৯০ সালে মেদিনীপুরে জেলা পরিষদকে ২৭ কোটি ৪৮ লক্ষ ৪ হাজার টাকা জওহর রোজগার যোজনায় বিভিন্ন প্রকল্প রূপায়ণের জন্য দেওয়া হয়েছিল জেলা পরিষদ এবং জেলা শাসককে। জওহর রোজগার যোজনার কাজে নিয়োজিত গ্রামীণ কর্ম প্রকল্প কাঠামোতে নিযুক্ত কর্মচারিদের বেতন ও অন্যান্য খরচ বাবদ জেলাপরিষদকে ১ লক্ষ ৩৪ হাজার টাকা এবং জেলা শাসককে দেওয়া হয়েছে—এগুলো হচ্ছে ব্রেক আপ—এই বছরে খাদ্যশস্য বরাদ্দ করা হয়েছে ১২ হাজার ৫২৩ মেট্রিক টন। অনুমোদিত খাদ্যশস্যের দরুন ১ কোটি ৮০ লক্ষ ৯৪ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে। প্রাপ্ত হিসাব অনুযায়ী ১/৪/৯০ তারিখে অব্যবহৃত অর্থের পরিমাণ হচ্ছে ১২ কোটি ৪৮ লক্ষ ১৪ হাজার টাকা। প্রাপ্ত হিসাব অনুযায়ী ১/৪/৯০ তাং অব্যবহৃত অর্থের পরিমাণ ১২৪৮.১৪ লক্ষ এবং অব্যবহৃত খাদ্য শস্যের পরিমাণ ২৩৫২.৬৮। যেহেতু পঞ্চায়েতে এখনও পর্যন্ত মার্চের রিপোর্ট দেয়নি সেগুলো হল হলদিয়াপুর, বাসন্তিয়া, চালতি, সাদরাদ, তনাটরাই, অসটনিয়া, ধোবাবেরিয়া, বামুনিয়া, লক্ষ্মীপুর জনাসংগ্রুল, মানিককুন্ডু, মোহনপুর-১, মোহনপুর-২, ভগবানপুর-১, ভগবানপুর-২ বাসনচোর, কুয়াপুর-২, বন্দীপুর। এই সংগ্রহ করতে একটু টাইম লাগবে। পরে আপনি কোশ্চেন করবেন ডিটেলস্ উত্তর দেব।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পঞ্চায়েত সমিতি ১৩টি অঞ্চলে ১৪ লক্ষ ২৫ হাজার টাকা ৫০ লক্ষ টাকার মধ্যে এবং ১১৯.৩৮ মেট্রিক টন গমের মধ্যে ৩৩.৪ মেট্রিক টন গম খরচ করতে পারেন নি তার কারণ কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** এটার কারণ ঠিক ভাল ভাবে বলা যাবে না। ৫০ লক্ষের ভেতরে ৩৬ লক্ষ খরচ হয়েছে আর ১৪ লক্ষ খরচ হল না তার কারণ বলতে গেলে অনেক ডিটেলসে্ যেতেই হবে। হয়তো এমন হতে পারে টাইমলি পাইনি। এমন হতে পারে যে ২টোর ম্যাচ ঠিকমতো হয়নি। এইরকম নানা রকম অসুবিধা থাকতে পারে। যারজন্য ৫০ লক্ষ টাকার মধ্যে ১৪ লক্ষ খরচ হয়নি। তারপরে গ্রামপঞ্চায়েত ওয়াইজ ডিটেল রিপোর্ট আমরা না পেলে এর ঠিক উত্তর দেওয়া যাবে না।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ডিটেলস্ রিপোর্ট পাওয়া যায় নি। তবে আমার কাছে খবর আছে যে, জওহর রোজগার যোজনায় টাকাটা সরাসরি জেলা পরিষদ এবং পঞ্চায়েত প্রধানের কাছে চলে যায়। সেই হিসাবে আমার প্রশ্ন হচ্ছে ১৯৮৯ সালে নভেম্বর মাসে যে আর এল ই জি পি এবং এন আর ই পির টাকা শেষের দিকে গ্রামে পৌঁছেছিল কিন্তু তা সত্ত্বেও ১৪ লক্ষ টাকা খরচ করতে পারেনি এবং ৩৩ মেট্রিক টন

গর্মী খরচ করতে পারেনি। এরফলে যে পরিমাণ শ্রমদিবস নষ্ট হয়েছে সেই হিসাবে আগামী আর্থিক বছরের শুরুতে জেলা পরিষদ এবং পঞ্চায়েত প্রধানকে ওই টাকা দেওয়ার ব্যাপারে ব্লকে এটা চেক করবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** ৩৪১ টি ব্লককে গুণ করলে বোঝা যাবে কতগুলোকে দেওয়া যাবে। ১১৯টা ওই হিসাবে কিন্তু একটা স্টেটে দেওয়া হয়নি। তারপরে আনস্পেস্ট টাকাটা স্পিল ওভার হিসাবে দেখাতে হবে। এই ব্যাপারে যে পয়েন্ট আপনারা বারে বারে করছেন, এই ব্যাপারে আমরা দুটো তিনটে ব্যবস্থা নিয়েছি। আগে টাকা আসতো ট্রেজারিতে, তারপরে সেই টাকা আবার ব্যাঙ্কে যেতো, ফলে আড়াই মাস সময় লেগে যেতো। এখন অনেকটা সুবিধা হয়েছে। তবে এই ব্যাপারে রিপোর্ট পেলে বলতে পারবো।

[12-10—12-20 P.M.]

যে জেলাতে পৌছায়নি সেখানে যতগুলি গ্রাম পঞ্চায়েত আছে, গ্রাম প্রধান এবং পঞ্চায়েত সমিতি আছে তাদের একেবারে সার্টিফাইড ড্রাফট ইস্যু করে হাতে দিয়ে দেব, তা না হলে ব্যাঙ্কের থ্রু দিয়ে দিতে গেলে ব্যাঙ্কের চেষ্টা থাকে ঐ টাকা ২০/২৫ দিন আটকে রাখলে ব্যাঙ্ক লিকুইডিটি পাবে। সেইজন্য সহজে ছাড়তে চায়না। সেইজন্য আমরা স্টাডি করেছি এইগুলি জেলায় পাওয়া মাত্র সেইগুলিকে কুইকলি সার্টিফাইড ড্রাফট করে হাতে হাতে ডেকে দিয়ে দেওয়া হবে দুটো ব্যাচে। একটা ফার্স্ট ব্যাচে আর একটা সেকেন্ড ব্যাচে ডেকে দিয়ে দেওয়া হবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বুঝিয়ে বললেন। কিন্তু একটা আশঙ্কা থেকে যাচ্ছে জওহর রোজগার যোজনার ভেতরে রাজ্য সরকারের এবং কেন্দ্রীয় সরকারের একটা গাইড লাইন দিয়ে বেঁধে দিয়েছেন যে যে ব্লকে এবং যে যে অঞ্চলে নির্দ্ধারিত সময়ের মধ্যে টাকা খরচ করতে পারবে না—এটা তো টাইম বাউন্ড প্রোগ্রাম—সেক্ষেত্রে আগামী বছরে তাদের যে প্রাপ্য সেটা কি কিছুটা কমিয়ে দেওয়া হবে না এর জন্য পরবর্তী আর্থিক বছরে সেটা স্পিল ওভার হবে না অ্যাডজাস্ট করে পরবর্তী বছরে দেওয়া হবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আজ পর্যন্ত এইভাবে চলে আসছে, স্পিল ওভার হিসাবে এখানে নতুন গাইড লাইন আছে। তারা যদি ডিস্ট্রিক্টে ঠিকভাবে খরচ করতে না পারে তাহলে পেনালাইজড্ হবে কোটা কমে যাবে। এটা এখন পর্যন্ত চালু হয়নি। সেইজন্য একটা ফিগার আপনার ব্লকের দিলে বুঝতে পারবেন হোল স্টেটের যা শর্টফল আপনার গোটা ব্লকে যদি তা হয় তাহলে সেটা সাংঘাতিক। সেইজন্য এটাকে সামথিং স্পেশাল হিসাবে বুঝতে হবে। সেইজন্য আপনারাও একটু হেল্প করুন—এটা একটা দিক। আর ঐ জিনিসগুলি যেটা বলছেন ঐ ট্রান্সমিশন অনেক রকমের ছিল, যেগুলি বাইরে থাকে আমাদের যেমন ওয়েজ অ্যান্ড মিনসের জন্য ট্রেজারি থাকে তাহলে ফিনান্স মিনিস্টারের দিক থেকে অসুবিধা হয়। এখানে আমি যে ডিসিশনের কথা বললাম সেটা করলে হবে কি যে মূল ট্রেজারিতে চলে

যাচ্ছে, আমাদের ওয়েজ অ্যান্ড মিনসে হেল্প করছে না। এটা একটা রিস্ক হবে। ব্যাঙ্কের ব্যাপারে যেটা বললাম তাদের টেনডেন্সি হচ্ছে ২০/২৫ দিন আটকে রাখা নানা রকম ভাবে যাতে লিকুইডিটিটা বাড়ে, সেইজন্য আমরা চেষ্টা করছি যাতে টাকা এই মুহূর্তে লোকালি দিয়ে দেওয়া যায়।

**শ্রী পান্নালাল মাঝি :** স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে বলতে চাই যে আমাদের কাছে যা খবর অধিকাংশ পঞ্চায়েত সমিতি বা গ্রাম পঞ্চায়েত তারা সময় মতো টাকা খরচ করেন, কোনও কোনও জায়গায় কিছু কিছু থাকতে পারে কিন্তু পার্টিকুলারলি ঐ ব্লকে যেটা এটা বিশেষ ঘটনা বলে মনে হচ্ছে, সেইজন্য বলতে চাই কি অসুবিধার জন্য বা প্রশাসনিক কারণে আপনি যেগুলি বললেন ব্যাকট্যাক্স ইত্যাদি সেটা আপনি তদন্ত করে দেখবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** এটা তো বললাম দেখছি, সবংএ যে ১৪ লক্ষ টাকা ও তিন হাজার মেট্রিক টন গম যেটা খরচ হল না, এটা কেন হল না, কি কি কারণে হল না, সেটা একটা একটা করে এখানে বলা সম্ভব নয়। কারণ, এখানে একটু দায়িত্ব নিয়ে কথা বলতে হয়, ভুল হলে খুব মুশকিল সেই জন্য সেই রকমভাবে বলার একটু অসুবিধা আছে।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, খুব ন্যায্য জবাব দিয়েছেন, যে সবং-এ যে ১৪ লক্ষ টাকা বাকি পড়ে আছে সেটা খুব ভয়াবহ। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই, আপনার কাছে মোটামুটিভাবে ফিগার না থাকলেও, পশ্চিমবাংলার সব ব্লক সম্বন্ধে আপনার একটা ধারণা আছে। সাধারণভাবে ব্লকগুলিতে জওহর রোজগার যোজনা রূপায়ণের চরিত্র কি? সিডিউল্ড কাস্ট ও সিডিউল্ড ট্রাইবদের জন্য যে ১৫ শতাংশ শ্রমদিবস বেঁধে দেওয়া হয়েছে, সেটা সবং বা অন্যান্য ব্লকে কি হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** আপনাকে একটু স্মরণ করিয়ে দিই, পঞ্চায়েতের ও রুরাল ডেভেলপমেন্টের বাজেটের সময় আমি সমস্ত ফিগার এনেছিলাম, সেখানে আমাদের বিভিন্ন আই.আর.ডি.পি. ও জওহর রোজগার যোজনার ফিগার বলেছিলাম। গত বছর ২১৬ কোটি টাকা একটা স্টেটের জন্য ছিল এবং তার ফল রিপোর্টটা আমি পাইনি, কিন্তু তা সত্ত্বেও ১৯৬ কোটি টাকার মতো খরচ হয়েছে, এই হিসাবটা আমি দিয়েছিলাম। সেইজন্য আমি বলছি, সবং-এর মতো সারা স্টেটেই হয়েছে। আই.আর.ডি.পি. সম্বন্ধে বহুবার প্রশ্ন করেছিলেন, এই ব্যাপারে আমি বলেছিলাম—নানান রকম কারণ ছিল, নানান রকম ডিফিকাল্টি ছিল, তারপর থেকে আমাদের ১০০ পারসেন্ট, ১২৭ পারসেন্ট, ১৩৯ পারসেন্ট, ১২২ পারসেন্ট আই.আর.ডি.পি. থেকে ব্যবস্থা হয়েছিল। কিন্তু এই জায়গায় যেটা খুব ইমপর্টেন্ট খবর এবং নতুন খবর যেটা পাচ্ছি, পঞ্চায়েতের স্পেশাল সেক্রেটারি দিল্লি থেকে এসে বললেন, দিল্লির সরকারের খানিকটা ওয়েজ অ্যান্ড মিনসের অসুবিধা হচ্ছে। আগে দুটো ইনস্টলমেন্টে তারা টাকাটা দিত, এতে অসুবিধাও ছিল, কিন্তু এখন শুনছি চারটি ইনস্টলমেন্টে তারা সেই টাকাটা দেবে এবং আরও অসুবিধা হবে। ব্যাপারটা হচ্ছে ধান কাটার পর জানুয়ারি থেকে জুন, এই

সিজনটা হচ্ছে সবচেয়ে ম্যাকসিমাম সিজন এবং কাজ করার সময়, এই সময় টাকাটা না পেলে খুব অসুবিধা হবে। যদি নভেম্বর-ডিসেম্বর নাগাদ একটা ইনস্টলমেন্ট পাওয়া যায়, তাহলে জানুয়ারিতে ফুল সুইং-এ কাজ আরম্ভ করা যায়। আরেকটা ইনস্টলমেন্ট যদি এপ্রিল-মে নাগাদ রিলিজ করা হয়, তাহলে টাকাটা ঠিকভাবে কাজে লাগানো যায় এবং এই ব্যাপারে আমরা সেন্টারের সঙ্গে কথা বলবার চেষ্টা করছি, যাতে ওয়ার্কিং সিজনটাকে ফুললি কাজে লাগানো যায়।

**শ্রী সৌগত রায় :** সিডিউল্ড কাস্ট ও সিডিউল্ড ট্রাইবস্‌দের ক্ষেত্রে প্রোগ্রেস্‌টা কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** তফসিলি জাতি ও উপজাতি এবং মেয়েদের ক্ষেত্রে অল ইন্ডিয়া এভারেজ অনেক বেশি, ইতিমধ্যে ৩০ পারসেন্ট রিচ করে গেছে। আমাদেরও এটা চেষ্টা করতে হবে।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয়, ডাঃ মানস ভুঁইয়ার কেন্দ্রের অন্তর্ভুক্ত সবং ব্লকে জওহর রোজগার যোজনায়, ডি.ডি.এ. ও আদার স্কীমে টাকা-পয়সা রাজ্যকে বাই-পাশ করে নিয়ে আসার চেষ্টা করা হয়েছিল, এই রকম কোনও খবর আপনার কাছে আছে এবং কত টাকা ব্যয় করেছেন।

**মিঃ স্পিকার :** এই প্রশ্ন উঠে না।

## মুসলিম ছাত্রী নিবাসের সংখ্যা

*৩২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭২।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** সংখ্যালঘু সংক্রান্ত এবং হজ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মোট কতগুলি মুসলিম ছাত্রী নিবাস আছে; এবং

(খ) ১৯৯০-৯১ আর্থিক বছরে আর কতগুলি নতুন ছাত্রী নিবাস নির্মিত হবে বলে আশা করা যায়?

**শ্রী মহঃ আব্দুল বারি :** (ক) রাজ্যে বর্তমানে তিনটি মুসলিম ছাত্রী নিবাস আছে— কলকাতা, বর্ধমান এবং সিউড়ীতে (বীরভূম)।

(খ) ১৯৯০-৯১ আর্থিক বছরে আশা করা যায় যে বহরমপুর (মুর্শিদাবাদ), মালদহ ও কৃষ্ণনগর (নদীয়া) এই তিনটি স্থানে ছাত্রী নিবাসের নির্মাণ কাজ সম্পূর্ণ হবে।

[12-20—12-30 P.M.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে মুসলিম ছাত্রী নিবাস করছেন সেখানে মুসলিম ছাত্রীরা কি কি সুযোগ-সুবিধা পাবে, তাদের বাড়িভাড়া দিতে হবে কিনা এবং দিতে হলে কি লাগবে, এই সম্পর্কে কিছু ব্যবস্থা আছে কি না?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** এই বিষয়ে আমরা যেটা করেছি খুব সামান্য কিছু সিট রেন্ট

হিসাবে দিতে হবে। একটা কমিটি থাকবে সেই কমিটি এই ব্যাপারে ঠিক করবেন। সরকার থেকে আমাদের ওয়াকফ বোর্ডের মাধ্যমে কিছু সাবসিডি দেওয়া হবে যাতে হোস্টেলগুলি চলে, তারজন্য ওয়াকফ বোর্ড এর ম্যানেজমেন্টের দায়িত্ব নেবে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যেখানে মুসলিম জনসংখ্যা বেশি সেইসব এলাকায় যদি উচ্চ শিক্ষার জন্য কলেজের সুযোগ থাকে তাহলে সেই কলেজের সঙ্গে যুক্ত করে এই ধরণের মুসলিম ছাত্রী নিবাস করবেন কি না?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** এই ব্যাপারে আগেও প্রশ্নোত্তরে বলেছিলাম যে আমাদের মোটামুটিভাবে মুসলিম অধ্যুষিত জেলাগুলিতে প্রায়োরিটি দিয়ে আরম্ভ করেছি। এটা সম্পূর্ণভাবে ওয়াকফ বোর্ডের মাধ্যমে হয়, ওয়াকফের সম্পত্তি পেলে আমরা তাড়াতাড়ি করতে পারি, ওয়াকফের সম্পত্তি না পেলে ঐ সম্পত্তি সরকারের কাছ থেকে নিয়ে ওয়াকফ বোর্ডকে হস্তান্তরিত করতে হয়। বীরভূম, বর্ধমান এবং কলকাতায় ওয়াকফের যে সম্পত্তি ছিল সেই সম্পত্তির উপর হোস্টেলগুলি নির্মাণ করেছি। মুর্শিদাবাদ জেলা, নদীয়া জেলা ওয়াকফ বোর্ডের যে সম্পত্তি সেটা নিয়ে চেষ্টা করছি। কোনও জেলায় ওয়াকফ বোর্ডের কোনও সম্পত্তি আমাদের কাছে তুলে দিলে সেখানে মুসলিম ছাত্রীদের উচ্চ শিক্ষা দেওয়ার জন্য আমরা হোস্টেল করার বিষয়ে বিবেচনা করব।

**শ্রী সৌগত রায় :** আপনি যেমন মুসলিম ছাত্রী নিবাস করছেন তেমনি মুসলিম কর্মরত মহিলাদের থাকার জায়গার সমস্যা আছে, আগামী বছরের মধ্যে মুসলিম কর্মরত মহিলাদের জন্য কোনও হোস্টেল তাঁর দপ্তর থেকে তৈরি করবেন কি না?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** এখন এই বিষয়ে আমাদের কোনও পরিকল্পনা নেই।

**শ্রী পান্নালাল মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে তিনটি ছাত্রী নিবাসের কথা বললেন এর এক একটার ক্যাপাসিটি কত, কত অ্যাকোমোডেশন সেখানে হবে? তাছাড়া এর আগে কোনও হোস্টেল ছিল কি না এবং কবে এগুলি চালু হয়েছে?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** ছাত্রী সংখ্যার বিষয়টি হয়ত আমি একটু পরে জানাতে পারব। কারণ, এটা আমার জানার প্রয়োজন আছে। এটা বর্ধমানে '৮৯সালের প্রথম দিকে চালু হয়ে গেছে। আর কলকাতায় এই বছরই আমাদের রাজ্যপাল এটার উদ্বোধন করেছেন এবং এই বছরই এটা চালু হয়ে যাবে। শিউড়িতে উদ্বোধন হয়েছে এবং এটাও চালু হয়ে যাচ্ছে শীঘ্রই। আগে এই সব কিছু ছিল না।

**শ্রী সুমন্তকুমার হীরা :** আপনি জানেন গ্রাম থেকে মুসলিম মেয়েরা শহরে আসে এবং শহরেরও অনেক দুস্থ বস্তির মুসলিম মেয়েরা লেখাপড়া শিখছে। তাদের পক্ষে সিট রেন্ট দিয়ে আবার মান্থলি ফুড, মাসিক খাবারের টাকাটা বের করে মেইনটেন্ড করা সম্ভব নয়। এই ক্ষেত্রে আপনি বিশেষ কোনও ব্যবস্থা করবেন কি?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** বিষয়টি আমাদের একটি ওয়াকফ বোর্ডের মাধ্যমে হবে। তার একটা ম্যানেজিং কমিটি থাকবে। তারা নিশ্চয় এই অসহায়, দুস্থ মহিলাদের আর্থিক অবস্থার কথাটা কিছু বিবেচনা করবেন।

**শ্রী নির্মল দাস :** দক্ষিণ বঙ্গের ৩টি জেলায় মুসলিম শিক্ষার্থীদের জন্য হস্টেল হচ্ছে। উত্তরবাংলার মালদহ, কুচবিহার, জলপাইগুড়িও বেশ কিছু কিছু মুসলিম অধ্যুষিত এলাকা আছে। সেখানে রাজ্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি না এবং পরিকল্পনা থাকলে কবে নাগাদ এটা চালু হবে বলতে পারবেন?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** ইতিমধ্যেই আমাদের মালদহে কাজ আরম্ভ হয়ে গেছে। মালদহে মুসলিম গার্লস হস্টেল মিউনিসিপ্যালিটির মাধ্যমে হচ্ছে। পশ্চিমদিনাজপুরের ইসলামপুরে করার জন্য ওয়াকফ বোর্ড প্রচেষ্টা চালাচ্ছে আর উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়কে কেন্দ্র করে শিলিগুড়িতে ওয়াকফ-এর যে সম্পত্তি আছে সেখানে একটি মুসলিম গার্লস হস্টেল করার বিষয়ে চিন্তা ভাবনা করা হচ্ছে।

**শ্রী নির্মল দাস :** আপনি কুচবিহার, জলপাইগুড়ি সম্পর্কে তো কিছুই বললেন না। এই বিষয়ে কি চিন্তা করছেন?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** এই ধরণের ওয়াকফ সম্পত্তি কোথায় কোথায় আছে সেটা যদি অনুগ্রহ করে আমাদের জানান তাহলে আমরা নিশ্চয় এটা বিবেচনা করব।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** এর সঙ্গে প্রত্যক্ষভাবে জড়িত নয়, এই রকম একটা প্রশ্ন আপনাকে করছি। আপনি জানেন যে, ওয়াকফ বোর্ডের টাকা খুব কম আছে। অনেক অল্প বয়সী মেয়েদের বিয়ে করার ১/২ বছরের মধ্যে তিন তালাক বলে ডিভোর্স হয়ে গেছে। ১২৫ ধারায় তারা এখনও মেন্টিনেন্স পাচ্ছে না। এই সব মহিলাদের অনেক সময় ব্রিফ নিয়ে আমি দাঁড়াই বলে তাদের চোখের জল দেখে আমি খুবই মর্মাহত হই। এই সব অসহায় মেয়েদের থাকবার জন্য কোনও রকম ব্যবস্থার কথা আপনি চিন্তা করছেন কি না—জানাবেন?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** সেই আইনের ফলেই এটা হয়েছে। ভারতবর্ষে এই রকম একটা আইন হওয়া সঠিক বলে আমরা মনে করি না। আমরা মনে করি প্রগতিশীল মুসলিমরা সবাই এর বিরোধিতা করেছিলেন। যাই হোক, এই সমস্যার সমাধানের জন্য সেই রকম কিছু প্রস্তাব নিয়ে আমাদের ভাবতে হবে—এইটুকুই আপনার অবগতির জন্য জানাচ্ছি।

**শ্রী প্রবুদ্ধ লাহা :** আপনি জানেন আসানসোল মহকুমা হচ্ছে মুসলিম অধ্যুষিত এলাকা এবং ওখানে ৩৩ শতাংশ মুসলমান বাস করে। তাই আসানসোল মহকুমায় কোনও মুসলিম ছাত্রী নিবাস তৈরি করার পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** ছাত্রী নিবাসের কোনও পরিকল্পনা নেই।

**শ্রী সুনির্মল পাইক :** বিভিন্ন জায়গায় হস্টেল করার জন্য বিরাট অর্থ ব্যয় হবে। এই

ব্যয়ভার কি শুধু পশ্চিমবঙ্গ সরকার একাই বহন করবে, নাকি কেন্দ্রীয় সরকারের কাছ থেকেও কিছু পাওয়া যাবে—এটা একটু বলতে পারবেন?

[12-30—12-40 P.M.]

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** এই টাকাটার মধ্যে আমরা ওয়াকফ বোর্ড থেকে কিছু পাই এবং অধিকাংশ টাকাই আমাদের সরকারের টাকা, কেন্দ্রীয় সরকার থেকে কোনও অনুদান পাওয়া যায় না।

**শ্রী তুহিন সামন্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, আমাদের এই পশ্চিমবঙ্গের বহু জায়গায় মাদ্রাসা গার্লস হাইস্কুল আছে এবং তার সংখ্যা খুব কম। এই মাদ্রাসা গার্লস হাইস্কুলের সংলগ্ন এলাকায় যদি স্কুল কর্তৃপক্ষ হোস্টেল করার জন্য অনুদান চান তাহলে তা দিতে পারবেন কি?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** মাদ্রাসা গার্লস স্কুল যেগুলি আছে তাদের হোস্টেলের জন্য এ পর্যন্ত প্রস্তাব আসে নি। স্থানীয়ভাবেই তারা যাতায়াত করে। আমাদের এই রাজ্যে খুব সুন্দর পরিবেশ আছে। এই পরিবেশের মধ্যে আমি মনে করি সাধারণ স্কুলেই মুসলিম মেয়েরা বেশি পড়াশুনা করে।

### হাওড়া জেলার চকমধুপুরের পরিবেশ দূষণ

*৩৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭৫।) **শ্রী রাজকুমার মন্ডল :** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হাওড়া জেলার অন্তর্গত বাউড়িয়া থানার চকমধুপুর গ্রামে দুটি কসাইখানা থাকার ফলে সংলগ্ন এলাকার পরিবেশ দূষিত হচ্ছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর সত্য হলে, ঐ ব্যাপারে রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** সত্য। বিষয়টি পরিবেশ দপ্তরের দৃষ্টি আকর্ষণ করেছে। যথাসময়ে বিভাগীয় পর্যায়ে যথোচিত ব্যবস্থা অবলম্বন করা হবে।

**শ্রী সুমন্তকুমার হীরা :** কসাইখানা থাকলে কি করে পরিবেশ দূষিত হয় তার মানে বুঝলাম না—মাননীয় মন্ত্রী মহাশয় সেটা বলবেন কি?

**শ্রী অম্বরীশ মুখোপ্যাধ্যায় :** নির্মল পরিবেশ বলে একটা কথা আছে। কসাইখানার রক্ত এবং অন্যান্য অবশেষ সেগুলি অবলীলাক্রমে ফেলে দেওয়া হলে তারমধ্যে পচন ধরবে, দূষণ হবে—এটা হচ্ছে একটা দিক। অন্যদিকে কসাইখানা বলতে মডার্ন ট্রিটমেন্ট প্ল্যান্ট বসিয়ে করা যায় না তার কারণ ঢাকের দায়ে মনসা বিক্রি হয়ে যাবে। কসাইখানা বন্ধ হয়ে গেলে মাংসের যা দাম হবে তা আমাদের মতন গরীব, মধ্যবিত্তের নাগালের বাইরে চলে যাবে। অন্যদিকে হাসপাতাল পাশেই এবং সেখানে যে বাড়ি হচ্ছে সেই বাড়িগুলি এতখানি হয়ে গিয়েছে যে

বন্ধ করা যায় না। কাজেই এই জটিলতার মধ্যে দাঁড়িয়েই আমাদের পরিবেশটাকে সামলাতে হচ্ছে। পঞ্চায়েতের সঙ্গে কথাবার্তা বলছি। কসাইখানা, হাসপাতাল একই পরিবেশ থাকবে এইরকম একটা ব্যাপার আছে।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় 'খ' প্রশ্নের জবাবে বললেন যে বিবেচনা করবেন। এখন এই বিবেচনাটা কি করবেন বুঝতে পারছি না। ব্যাপারটি খুব সেনসেটিভ ব্যাপার। কসাইখানা সরিয়ে দেবার প্রশ্নই ওঠে না, কাজেই কি বিবেচনা করবেন বুঝিয়ে বলবেন কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** মাননীয় সদস্য মহাশয় নিজেই তাঁর প্রশ্নের জবাব দিয়ে দিলেন। আমি তো বলছি, জটিলতা আছে। আমরা এমন কিছু করতে পারি না যাতে আমাদের ঐতিহ্য বিঘ্নিত হয়।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে দূর্গাপুরে একটি আধুনিক কসাইখানা তৈরি হওয়া সত্বেও এখন সেটা কাজ আরম্ভ করে নি। যে সব কসাইখানা পরিবেশ দূষিত করছে সেগুলি বন্ধ করে দূর্গাপুরের মতোন আধুনিক কসাইখানায় সেগুলি স্থানান্তরিত করবেন কি না?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** বিংশ শতাব্দীর শেষ প্রান্তে দাঁড়িয়ে আমরা যদি সব কিছু শহরে নিয়ে যাই বা যেখানে শিল্প আছে এবং অনেক মানুষ বসবাস করেন, রুজি রোজগার ভাল সেখানে নিয়ে যাই সেটা তো লক্ষ্য হতে পারে না। গ্রাম, শহরের মধ্যে ফারাক কমিয়ে আনাই আমাদের লক্ষ্য। এখানে দুটি ব্যাপার গুলিয়ে ফেলবেন না। কসাইখানাও আছে, হাসপাতালও আছে। সে জায়গায় আমরা নিশ্চয়ই যেতে পারি নি, এক জায়গায় কসাইখানা হবে, সেখানেই প্যাক হবে, সেখানেই ফ্রিজে রাখা হবে, সেখানে কোল্ড চেন্ থাকবে। তা যদি পারতাম তাহলে আমাদের এই অবস্থা হত না।

**শ্রী সাত্বিককুমার রায় ঃ** যেখানে মানুষের বসবাস তার ১০/১৫ মিটারের মধ্যেই মুরগীর হ্যাচারি রয়েছে বা অন্যান্য জিনিস রয়েছে যার দ্বারা পরিবেশ দূষিত হচ্ছে। এ বিষয়ে আপনি কোনও আইন করবেন কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আমাদের এনভায়রনমেন্ট প্রটেকশন অ্যাক্টের হাতটা অনেক দূর পর্যন্ত লম্বা, এটা একটা লং হ্যান্ড অফ্ল। সাধারণত এটাকে রেগুলেটরি মেজার বলা হয়। আমরা দুটো কাজ করি। এক হচ্ছে, কোয়ানটিফিকেশন, কতটা দূষণ হচ্ছে, আর একটা হচ্ছে পলিউশন বা দূষণ মুক্ত করার জন্য বলা। যদি না করে তাহলে আমরা তাদের বিরুদ্ধে মামলা করব। তবে আমি অনেকবার বলেছি, আমাদের এই দুটো কাজ করলেই হবে না। কারণ আমরা কাজ করতে গিয়ে বহু জায়গায় দেখেছি বড় বড় কারখানার ক্ষেত্রেই যদি ইনবিল্ট অ্যান্টি-পলিউশন ডিভাইসেস রাখব বলি তাহলেই আমাদের দেশের মিনিমাম ন্যাশনাল স্ট্যান্ডার্ড যা তাতে ক্যাপিটাল মার্কেট যা রেকারিং এক্সপেন্ডিচারই ওঠাতে পারবে না। তারপর

প্রপার মেনটেনান্সের জন্য অ্যাডিকোয়েট টেক্‌নিক্যাল স্টাফ আমাদের কোথাও নেই, এবং গ্যাজেট নেই। লাস্টলি টু বি ভেরি অনেস্ট—আমরা অস্বীকার করতে পারি না জিনিসের দাম যেভাবে বাড়বে তা আমরা সহ্য করতে পারব। এমনিতেই পারছি না, এর পরে টু দি লাস্ট স্ট্র অফ দি ক্যামেলস্‌ ব্যাক অবস্থা হবে। এমনিতেই মার্কেটের অবস্থা খারাপ, এর পর সমস্ত ব্যাপারটা ঐভাবে করতে গেলে সব কিছু শেষ হয়ে যাবে।

### মুর্শিদাবাদ জেলার গ্রাম পঞ্চায়েতগুলিকে বনসৃজনের জন্য অর্থ বরাদ্দ

*৬২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৩।) **শ্রী আতাহার রহমান ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় গ্রাম পঞ্চায়েতগুলিকে ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে বনসৃজনের জন্য কি পরিমাণ টাকা দেওয়া হয়েছে;

(খ) ঐ জেলায় কত হেক্টর জমিতে বনসৃজন হয়েছে; এবং

(গ) চারাগাছগুলিকে রক্ষণাবেক্ষণের জন্য কি পরিমাণ অর্থ ব্যয় হয়েছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** (ক) বন বিভাগ থেকে কোনও অর্থ দেওয়া হয় নাই

(খ) ১৯৮৯-৯০ আর্থিক বছরে মুর্শিদাবাদ জেলায় বন বিভাগ থেকে মোট ৪৪ হেক্টর জমিতে বনসৃজন করা হয়েছে এবং গ্রামবাসীদের ৮৫০ হেক্টর জমিতে বনসৃজনের জন্য চারা বিতরণ করা হয়েছে।

(গ) ১৯৮৯-৯০ সালে চারাগাছগুলি রক্ষণাবেক্ষণের জন্য ৪৪,০০০ টাকা ব্যয় করা হয়েছে।

**শ্রী পরেশচন্দ্র দাস ঃ** আমরা দেখছি চারাগাছগুলি গরু ছাগলে খেয়ে নেয় এবং গাছ একটু বড় হলেই দুর্বৃত্তরা চুরি করে—যেমন অযোধ্যায় ব্যাপকভাবে চুরি হয়েছে, এক্ষেত্রে আপনি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আপনার কথা গুলি আংশিক সত্য। চারাগাছগুলি গরু ছাগলে খেয়ে যাচ্ছে। মিনু মাসানীর আওয়ার ইন্ডিয়া বই টি পড়লে জানতে পারবেন আমাদের দেশে আনইকনমিক ক্যাটেল পপুলেশন কত এবং তারা আমাদের কি অসুবিধার সৃষ্টি করছে। যে গরু দুধ দেয় না সে কিন্তু খায়। অথচ তাকে আমরা বাড়িতে বসিয়ে খেতে দিই না। তাকে ছেড়ে দিই। ছাগল, ভেড়া প্রভৃতির ক্ষেত্রেও একই কথা। আমরা তাদের পুষছি, কিন্তু রক্ষণাবেক্ষণ করতে পারছি না, ছেড়ে দিচ্ছি, সে যেখানে যা পাচ্ছে খাচ্ছে।

[12-40—12-50 P.M.]

(দুই) জ্বালানি সঙ্কট সাংঘাতিকভাবে হয়েছে, কয়লার দাম অত্যন্ত বেড়েছে। শুনলে অবাক হবেন, এখন ঘুরেফিরে এনার্জি প্ল্যান্টেশনের কথা বলা হচ্ছে। কনশেনশার্স দেশে এবং

বিদেশে—বলা হচ্ছে, এনার্জি প্ল্যান্টেশন কর। বলা হচ্ছে হাওয়া থেকে, ঢেউ থেকে বিদ্যুৎ করবেন, কিন্তু ঘুরেফিরে ঐ টেকনোলজিই আসছে—এনার্জি প্ল্যান্টেশন। এক্ষেত্রে আমরা দুটি ব্যবস্থা নিয়েছি। সর্বত্র হিউম্যান চেন দিয়ে ঘিরে দিতে হবে, কারণ তাদের বিশেষ আইনের দ্বারা পুলিশ দিয়ে গ্রেপ্তার করে নির্যাতন চালিয়ে কিছু করা যাবে না। সেজন্যই মানুষকে সঙ্গে নিয়েছি। দ্বিতীয়তঃ, যারা সেগুলো রক্ষণাবেক্ষণ করছেন তাদের পার্টিসিপেটরি ম্যানেজমেন্টের মধ্যে নিয়ে এসেছি, কারণ তারা বিনা পয়সায় দেশপ্রেমে উদ্বুদ্ধ হয়ে গাছ রক্ষা করবেন এটা চিন্তা করা বোধ হয় সঙ্গত নয়। তৃতীয়ত, আমরা তাদের বিকল্প যাতে কিছু দিতে পারা যায় উইথ গিফ্ট তার চেষ্টা করছি এবং তাহলে প্রেসারটা কম পড়বে। লাস্টলি, যাদের কাজকর্ম নেই তাদের কথা আরও বেশি করে ভাবা দরকার। এখানে অযোধ্যার কথা বলা হয়েছে। এখন অযোধ্যাকে গোলতাল করে রাখা হয়েছে। এটা ইউ.পির অযোধ্যা নয়। তাহলে এটুকু বলতে হয় যে, কেমন করে সেখানে বিচ্ছিন্নতাবাদী আন্দোলনকে ঠেকাবার জন্য দাঁতে দাঁত দিয়ে অযোধ্যাকে রক্ষা করতে হচ্ছে। এই জায়গাটাই স্ট্র্যাটেজিক পয়েন্ট বলে মনে করি। যেমন কয়েকদিন আগে তারা শিকার খেলতে গেছে। কিন্তু আমার আইন আছে যে, বন্য প্রাণী হত্যা করা চলবে না। কিন্তু সাঁওতাল রমনীরা সেই পুরুষের ঘর করে না যারা শিকারে যায় না। কাজেই শিকারটা তাদের এজ ওল্ড ট্র্যাডিশন। সেটা রুখতে গেলে তাই একটা সাঁওতাল বিদ্রোহ শুরু হয়ে যাবে, কাজেই সেটা আমরা পারি না। তাছাড়া তারা আমাদের সঙ্গে আছেন; এম.এল.এ. আছেন, পঞ্চায়েত সদস্য আছেন এবং বাগমুন্ডিতে তাঁরা পঞ্চায়েত পরিচালনাও করেন। সেজন্য অযোধ্যা পাহাড়ে কি করে গাছ রক্ষা করা যায় মানুষজনকেও রক্ষা করা যায় সেটা দেখতে হচ্ছে।

**শ্রী পরেশনাথ দাস :** আপনি উত্তরে বলেছেন যে, যারা গাছ রক্ষণাবেক্ষণ করবেন তাদের একটা অংশ দেওয়া হবে। এ-ব্যাপারে বিস্তারিত জানতে চাইছি।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** আপনি জানেন বোধ হয় যে এখন ১২৮৭ প্লাস্ কমিটির মধ্যে অন ফরেস্ট প্রটেকশন হোয়াইট কালার পিপল্ বেশি নেই। জঙ্গল, যা পুনর্গঠনের ব্যবস্থা করছি সেটা রক্ষণাবেক্ষণের কাজ করবে তাদের বর্তমানে কয়েকরকম ম্যানডেজ দিচ্ছি তারপর জঙ্গলের একটা অংশ ওদের দেওয়া হবে। এবং শেষ পর্যন্ত যে রেভিনিউ আর্ণ করব ঐ জঙ্গল থেকে তার থেকে স্ট্রেট ওয়েতে এক-চতুর্থাংশ টাকা ওদের দিয়ে দেব। এটা স্বপ্ন নয়। মানসবাবু জানেন, এই ধরণের কমিটি যাকে আরাবরি মডেল বলা হয় সেটা সম্ভব হয়েছে গভর্নমেন্ট এবং পার্টিসিপেটরিদের মধ্যে ম্যানেজমেন্ট অ্যান্ড প্রটেকশন অফ ফরেস্টের ক্ষেত্রে। এটা সর্বত্র প্রশংসীতও হয়েছে।

**ডাঃ মানস ভুঁইয়া :** স্যার, আমি প্রথমে আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে প্রশ্নটা একটু উল্টোপাল্টা হয়েছে। মূল প্রশ্নটা ছিল—মুর্শিদাবাদের গ্রাম পঞ্চায়েতগুলিতে ১৯৮৯-৯০ এর আর্থিক বৎসরে বনসৃজনের উপরে। প্রশ্নটা হওয়া উচিত ছিল পঞ্চায়েত দপ্তরে, কিন্তু এটা চলে গেছে বন দপ্তরে। সেজন্য উত্তরটা সেইভাবে হচ্ছে। জওহর রোজগার যোজনায় ২৫

পারসেন্ট টাকা বরাদ্দ হয়েছিল সোশ্যাল ফরেস্ট্রি রূপায়ণের জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে যদি সেই তথ্য থাকে তাহলে তা দিন? কারণ উনি বললেন যে গরু ছাগলে খেয়ে যাচ্ছে। উনি আরও বললেন যে বিনা পয়সায় দেশপ্রেম হয় না। সেই ব্যাপারে আমরাও একমত।

**মিঃ স্পিকার :** মানসবাবু তাতে সাপ্লিমেন্টারি হওয়া উচিত ছিল-গরু, ছাগলে যখন খেয়ে যাচ্ছে তখন দুধের কোয়ালিটি কি ভালো হয়েছে?

**ডাঃ মানস ভুঁইয়া :** আমার প্রশ্ন হচ্ছে, ওঁর কাছে তথ্য থাকলে উনি তা দিন? জওহর রোজগার যোজনায় পঞ্চায়েত দপ্তর এবং বন দপ্তরের মধ্যে কোনও সামঞ্জস্য আছে কি? ২৫ পারসেন্ট টোটাল অ্যালটমেন্টের মধ্যে যে খরচ হয়েছে, সেখানে এই গাছগুলো রক্ষার জন্য প্রতি হাজারে একজন করে বনরক্ষী বাহিনীতে সাময়িক ভাবে নিযুক্ত করা হয়—এই তথ্য মন্ত্রী মহাশয়ের কাছে আছে কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** এই তথ্য আমার কাছে থাকার কথা নয়। একটা প্রশ্ন হচ্ছে আপনারা যে প্রশ্ন করবেন, আমাদেরও উত্তরও সেই রকম আসবে। মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে কৌতূহল নিবারণের জন্য যেটুকু বলা দরকার সেটুকু আমি বলছি। প্রশ্ন করবেন গরু ছাগলের স্বাস্থ্য ভাল হচ্ছে কি না? আমি বলব এরা বেঁচে আছে এটাই যথেষ্ট। দেখা যায় দুধ দেয় না তবুও গরু রাখতে হবে, তাই রাখা হচ্ছে। আমরা উন্নতি আর করতে পারব না। গো-চারণের যে সমস্যা সেটা রবীন্দ্রনাথ বা শরৎচন্দ্রের ব্যাপার নয়, গ্রামে গেলেই আপনারা এটা দেখতে পাবেন। গরুগুলোর বেঁচে থাকাটাই এখন বড় কথা, কেন না, যেভাবে এক্সটেন্সিভ এগ্রিকালচারের ফলে বনোৎপাটন হচ্ছে এবং ভূমিক্ষয় হচ্ছে তাতে ঘাস নেই, এই অবস্থায় কতখানি এগোবেন? মানসবাবুর প্রশ্নের উত্তরে জানাই—পঞ্চায়েত দপ্তরের সঙ্গে আমাদের বিরোধ আছে কি না জানতে চেয়েছেন—বিরোধ আমাদের মধ্যে থাকবে কেন, আমরা তো একই ছাতার তলায় আছি। রক্ষীবাহিনীতে যে সমস্ত লোক নিযুক্ত করছি তাতে কিছু কাজ করছেন কিছু করছেন না। আমি একটা টোটাল ভিউ দেবার চেষ্টা করেছি। আর একটি কথা জানিয়ে রাখি, এটা ওয়ার্ল্ড ব্যাঙ্কের সমীক্ষা। সমীক্ষা মানে সমীক্ষাই। আমরা ২য় হয়েছি। প্রথম হয়েছিল তামিলনাড়ু—৭০ শতাংশ। আর আমাদেরটা ছিল ৬৯.৬ বা ৭০ পারসেন্ট—ভেরি ক্লোজড্ সেগেন্ড। তখন আমাদের সুন্দরবন এবং দার্জিলিংয়ে ওঁরা ভাল করে হিসাব করতে পারেন নি। কারণ দার্জিলিং উত্তপ্ত ছিল এবং সুন্দরবনে ঝড়ঝঞ্ঝার জন্য হিসাব করতে পারেন নি। এটা আমাদের নয়, ওয়ার্ল্ড ব্যাঙ্কের সমীক্ষা। সারা ভারতবর্ষের হিসাবে আমাদের সার্ভাইবাল রেটটা ভাল। আগামীকাল বাজেট আছে, সময় পেলে দেখিয়ে দেব ন্যাশনাল এবং ইন্টারন্যাশনাল এক্সপার্টরা রাজীব গান্ধীর আমলে তাঁর ডিপার্টমেন্টের সেক্রেটারিরা প্রশংসা করে চিঠি লিখেছেন যে আমাদের কনজার্ভেশন এবং সার্ভাইবাল খুবই ভাল।

**মিঃ স্পিকার :** মিঃ মুখার্জি, গরুরা খেলে স্বাস্থ্য ভাল হয়, ধর্মের ষাঁড় দেখলেই এটা বোঝা যায়।

[12-50—1-00 P.M.]

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, প্রশ্ন করতে গিয়ে অনেকে গরু, ছাগল এবং গোবর সম্পর্কেও প্রশ্ন তুলেছেন এবং এরসাথে কয়লার দাম বেড়েছে সেকথা বলেছেন, সুতরাং আমার প্রশ্ন হচ্ছে এই দপ্তর কি বনসৃজন করার জন্য দপ্তর না কি এই দপ্তর বনসৃজন করার উদ্দেশ্যে যে অর্থ খরচ করা হয় তার দপ্তর?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** বনসৃজন করা মানে তো আর শুধু গাছ লাগানো নয়। বনসৃজন করতে গেলে বনকে রক্ষা করতে হবে। এই গাছ লাগানো তো আর অলিন্দে বা রুপ টপে নয়, একে রক্ষা করতে হবে। কোটি কোটি চারাগাছ লাগানো হয়েছে এবং গরু, ছাগল, ভেড়া চরে বেড়াচ্ছে তারা খেতে যাবেই এবং সেইদিক থেকে সেই গাছগুলোকে রক্ষা করতে হবে। এই নিয়ে সারা পৃথিবীতে উত্তাল-পাতাল চলছে যে কি করে এই বনকে রক্ষা করা যায়। এতো আর শুধু পাস্থ মাধব গাছ লাগালাম শীত রক্ষা করার জন্যে তা নয়। কোটি কোটি গাছ লাগানো হয়েছে। অনেকে আবার বলেছেন বেড়া লাগাতে। কত বেড়া লাগাব এই বনকে রক্ষা করার জন্যে? ধরুন কোনও গরীব মানুষ ২টো ছাগল, গরু পেলেন, তিনি তো বনে চরাতে দেবেন, সেক্ষেত্রে কি করা যাবে? সুতরাং এই প্রশ্নটা খুব জটিল। আমাদের বন রক্ষা করতে হবে, ইল্লিগ্যাল ব্যাপারে ব্যবস্থা নিতে হবে এবং জ্বালানির ব্যাপারে ব্যবস্থা নিতে হবে। আমি গ্রামের মানুষ আমি জানি কি সীমাহীন দারিদ্রতার মধ্যে গ্রামে মানুষেরা থাকেন। আমি একবার রাঁচিতে গিয়েছিলাম সেখানে দেখেছিলাম একটি মেয়ে সারা দিন ধরে কাঠ কুড়োল এবং পরের দিন রাঁচিতে গিয়ে বিক্রি করলো আমি তাকে জিজ্ঞাসা করলাম কত মজুরি পেয়েছে, তাতে উত্তর দিলো ১২ টাকা মাত্র। তাহলে চিন্তা করুন কি সীমাহীন দারিদ্রতা। সুতরাং এই অবস্থার মধ্যে থেকে গাছকে রক্ষা করা খুব কষ্টসাপেক্ষ। একটি গাছ, একটি প্রাণ বলা সহজ। এই বন নিয়ে সারা বিশ্বে উত্তাল-পাতাল চলছে। আমি বলি আপনারা এটাকে ভালো করে গ্রহণ করুন তা হলে আমি কৃতার্থ হব।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** আপনারা যে প্রাকৃতিক ভারসাম্য রক্ষা করার জন্য গাছ লাগাচ্ছেন কিন্তু এই গাছ তো গ্রামের মানুষেরা কেটে নিয়ে যাচ্ছে। সুতরাং আপনার পঞ্চায়েতের মাধ্যমে এই গাছ কাটার ব্যাপারে অনুমোদন নেওয়ার ব্যবস্থা করা যায় কি না তার কি কোনও ব্যবস্থা করেছেন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এই ব্যাপারে জমির রায়তি ল্যান্ড আছে কি না এবং কতটা তাকে রক্ষা করতে পারব এই বিষয়টা আছে, ২নং হচ্ছে রাইট টু ট্রেড, তৃতীয় নং হচ্ছে আদালত। আপনার এই প্রশ্নটা অত্যন্ত সঙ্গীতপূর্ণ এবং গুরুত্বপূর্ণ। আমরা এই নিয়ে বিভিন্ন ল ডিপার্টমেন্টের সঙ্গে এবং নিজেদের মন্ত্রী পর্যায়ে আলোচনা করেছি, আমাদের

অফিসাররা এই নিয়ে আলোচনা করেছে। তবে আমরা রোড পারমিট দেওয়ার ব্যাপারে কিছু করতে পারি, আমি একটা আইন এনেছি স্ট্রিনজেন্ট আইন, দরকার হলে লরি কনফিসকেট বা বাজেয়াপ্ত করে দেব। কিন্তু আমরা পুরোপুরি আইনসম্মতভাবে করে উঠতে পারিনি ঠিকমতো জায়গায় পৌছতে পারিনি। তবে দি কোয়েশ্চেন ইজ কোয়াইট ওপেন।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি গাছতো একটা সম্পদ, সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় এই সম্পদ সবচেয়ে বেশি সৃজন হয়েছে। এবং এটা হয়েছে বামফ্রন্ট সরকারের উদ্যোগে। আপনি যেভাবে বললেন এটা আইন করে বন্ধ করা যাবে না, এই ব্যাপারে আমি সহমত পোষণ করি। আপনার পরিবেশ দপ্তর থেকে বা বন দপ্তর থেকে গণ উদ্যোগ সৃষ্টি করে গাছ সংরক্ষণের কথা ভাববেন কি, বা গণ উদ্যোগে আমাদের মেদিনীপুর জেলায় গাছ কাটা বন্ধ করার ব্যাপারে চিন্তা-ভাবনা কিছু করছেন কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** আপনার প্রশ্নের উত্তরটা একটু পরিষ্কার করে বলা দরকার আমরা যদি গণ উদ্যোগ সৃষ্টি না করি তাহলে এই অবস্থা আজকে দাঁড়াত না। আমরা তো সারা ভারতবর্ষে গণ উদ্যোগের উপর দাঁড়িয়ে আছি। আর ওরা কোনও গণ উদ্যোগ সৃষ্টি না করায় শুধু হাতিয়ারের উপর নির্ভর করায় আজকে ওরা ক্রমেই ক্ষীণ হয়ে যাচ্ছে। এখানে বন সৃজন আইনের প্রয়োজন আছে, আইন তো থাকতেই হবে, শুধু আইন দিয়েই হবে না, আবার আইনে হবে না মানে এই নয় আইন তুলে দাও, বিচার তুলে দাও, থানা তুলে দাও, এইসব জিনিসও আবার চলতে পারে না। আমি যেটা বলতে চাইছি আইনের সঙ্গে গণ উদ্যোগ সৃষ্টি করে কোনও কোনও জায়গায় আমরা বন রক্ষা করতে পেরেছি, সেই সাফল্যের উপর দাঁড়িয়ে আমরা বলছি ফোর্ড ফাউন্ডেশনে অনেকে এসেছিলেন তাদেরকে আমি সব কিছু দেখিয়েছি, সেই সময় আমি আমার অফিসারকে অর্ডার দিয়েছিলাম অ্যাজ এ মিনিস্টার তুমি একটা গাছ কেটে আনো, কিন্তু সে পারেনি, এটা সম্ভব হয়েছে কেবলমাত্র গণ উদ্যোগের জন্য। গণ উদ্যোগের জন্য [illegible] তারা এমনভাবে রক্ষা করছে যে দিনরাত্রি তারা অতন্দ্র প্রহারা দিচ্ছে। এটা হচ্ছে গণ উদ্যোগের ফল। অনেক জায়গায় পঞ্চায়েতও ভালভাবে কাজ করছে। আমরা যে গণ উদ্যোগ চেষ্টা করেছি সেটাকে আরও সম্প্রসারিত করতে হবে। বনকে রক্ষা করার ব্যাপারে গত বছরে একটা শ্লোগান ছিল পরিবেশ বাঁচাও—একটি গাছ একটি প্রাণ। প্রচারের ক্ষমতাও আমাদের সীমাবদ্ধ, সেই সবের মধ্যে থেকে রেডিও টেলিভিশন ইত্যাদির ব্যাপারেও আমাদের ভাবতে হবে, প্রচার করব বললেই তো করা যাবে না। আমরা যতটা সম্ভব চেষ্টা করছি প্রচার বাড়াব। মানুষ এটা বুঝতে পারছেন শৃঙ্খলার সঙ্গে পরিবেশকে আমাদের রক্ষা করতে হবে, পরিবেশ আজকে আমাদের টপিকাল এরিয়ার সঙ্গে ঘনিষ্টভাবে যুক্ত। এই প্রসঙ্গে আমার নরেজিয়ান পোয়েটের একটা লাইন মনে পড়ছে ইউ ক্যান নট আস্ক দি পুওর to remain poor and conserve the environment. That is an insult to poverty.

## Starred Questions
(to which written answers were laid on the Table)

### মূক ও বধির বিদ্যালয়

*৬২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩২।) **ডাঃ মানস ভুঁইয়া :** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্ব জানাইবেন কি—

(ক) মূক ও বধির ছেলেমেয়েদের পড়াশোনা ও তাদের সামাজিক প্রতিষ্ঠার জন্য সরকার কতগুলি বিদ্যালয় প্রতিষ্ঠা করেছেন;

(খ) কত সংখ্যক বিদ্যালয় বেসরকারিভাবে রয়েছে, এবং

(গ) উক্ত ছেলেমেয়েদের সরকারি ও বেসরকারি চাকুরীর ক্ষেত্রে সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সরকারি ও বেসরকারিভাবে মোট ১৬টি বিদ্যালয় রয়েছে।

(খ) মোট ১০টি বিদ্যালয় বেসরকারি ভাবে রয়েছে।

(গ) এই বিষয়টি সরকারের শ্রম দপ্তরের আওতায় পড়ে। তবে প্রতিবন্ধীদের জন্য সরকারি ও বেসরকারি চাকুরির ক্ষেত্রে শতকরা ২ ভাগ সংরক্ষিত আছে।

### গঙ্গাসাগর মেলায় লঞ্চ সার্ভিস থেকে রেভিনিউ

*৬৩১। (অনুমোদিত প্রশ্ন নং ২১৭২।) **শ্রী প্রভঞ্জন মন্ডল :** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গঙ্গাসাগর মেলায় তীর্থযাত্রীদের পারাপার করার জন্য নামখানা হইতে চেমাগুড়ি পর্যন্ত লঞ্চ সার্ভিস হইতে কোনও রেভিনিউ দক্ষিণ ২৪-পরগনা জেলা পরিষদ পায় কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ১৯৮৯-৯০ সালে ঐ টাকার পরিমাণ কত?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না, দক্ষিণ ২৪-পরগনা জেলা পরিষদ এখান থেকে কোনও রেভিনিউ পায় না।

(খ) প্রশ্ন ওঠে না।

### পুরুলিয়া জেলায় অন্ধ বালকদের জন্য বিদ্যালয় স্থাপন

*৬৩২। (অনুমোদিত প্রশ্ন নং *২১৬৬।) **শ্রী লখীরাম কিস্কু :** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অন্ধ বালক-বালিকাদের জন্য পশ্চিমবঙ্গে মোট কয়টি বিদ্যালয় আছে (জায়গার নাম সহ); এবং

(খ) পুরুলিয়া জেলায় অন্ধ বালকদের জন্য কোনও বিদ্যালয় তৈরি করার পরিকল্পনা সরকারের আছে কি না?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অন্ধ বালক বালিকাদের জন্য পশ্চিমবঙ্গে মোট যে কটি বিদ্যালয় আছে এর মধ্যে ২টি কলিকাতায়, ২টি দঃ চব্বিশ পরগনায় নরেন্দ্রপুরে, ১টি মেদিনীপুরের হলদিয়ার কাছে চৈতন্যপুরে, ১টি কুচবিহার জেলায়, ১টি হুগলি জেলার উত্তর পাড়ায় এবং ১টি দার্জিলিং জেলায় অবস্থিত।

(গ) আপাততঃ নেই।

**মেদিনীপুর জেলার গোয়ালতোড় গ্রামে পার্ক তৈরির পরিকল্পনা**

*৬৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৫।) **শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার গোয়ালতোড় গ্রামে সরকার থেকে একটি পার্ক তৈরি করার পরিকল্পনা আছে; এবং

(খ) থাকলে, কবে নাগাদ কাজ শুরু হবে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গোয়ালতোড় গ্রামে কোনও সরকারি প্সার্ক তৈরি পরিকল্পনা এখন বিবেচনাধীন নাই।

(খ) প্রশ্ন উঠে না।

**গঙ্গা অ্যাকশন প্ল্যানে কেন্দ্রীয় সাহায্য**

*৬৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৬।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বামফ্রন্ট সরকারের ১২ বছরে গঙ্গা অ্যাকশন প্ল্যানে সি এম ডি এ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কত টাকা পেয়েছেন; এবং

(খ) কি কি প্রকল্প গ্রহণ করেছেন?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গঙ্গা অ্যাকশন প্ল্যানের শুরু ১৯৮৫-৮৬ সাল থেকে। ১৯৮৫-৮৬ থেকে ১৯৮৯-৯০ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে মোট ৭৫৩৮.৭৪ লাখ টাকা সি.এম.ডি.এ. পেয়েছে।

(খ) প্রকল্পের একটি তালিকা সংযুক্ত হইল।

Statement referred to in reply to 'Kha' of Starred Questions No *635 (Admitted Question No *1506)

GANGA ACTION PLAN LIST OF SCHEMES: WEST BENGAL

(Amount in Rupees lakhs)

| D. O. | Scheme Name | Type | Agency | Sanc. Coast 01/09/89 | Sanc. Date dd/mm/yy |
|---|---|---|---|---|---|
| * | City : BMR | | | | |
| 01 | Interception & Diversion Scheme Baharampur | SEW | PHED | 153.27 | 06/11/87 |
| 02 | S.T.P.. Baharampore (N: 4 MLD) | STP | PHED | 58.09 | 06/11/87 |
| 03 | Low cost sanitation. Baharampur | LCS | MED | 58.52 | 06/05/87 |
| 04 | Electric crematorium at Khagra & Gora Bazaar. Baharampur | CRE | MED | 60.75 | 12/04/89 |
| 05 | River Front Facilities. (Phase I) Baharampur | RFF | IWD | 53.08 | 30/01/86 |
| 06 | River Front Facilities at R.Bhagirathi. Phase II. Baharampur | RFF | IWD | 49.92 | 26/08/87 |
| 07 | River front development at 5 ghats Baharampur | RFF | MED | 13.64 | 22/03/88 |
| * | Subtotal ** | | | 447.27 | |
| * | CITY: NDP | | | | |
| 08 | Interception & Diversion scheme. Nabadwip | SEW | PHED | 113.36 | 31/03/88 |
| 09 | Sewage Treatment plant. Nabadwip (N:4. MLD) | STP | PHED | 85.80 | 31/03/88 |
| 10 | Low cost sanitation. Nabadwip | LCS | MED | 59.62 | 31/07/87 |
| 11 | Electric crematorium. Nabadwip | CRE | MED | 49.22 | 31/07/87 |
| 12 | River Front Development for 7 ghats Nabadwip | RFF | MED | 62.84 | 21/06/88 |
| * | Sub-total ** | | | 370.84 | |
| * | CITY: WBK | | | | |

## GANGA ACTION PLAN LIST OF SCHEMES: WEST BENGAL

(Amount in Rupees lakhs)

| D. O. | Scheme Name | Type | Agency | Sanc. Coast 01/09/89 | Sanc. Date dd/mm/yy |
|---|---|---|---|---|---|
| 13 | River Front development, Bansberia | RFF | CMDA | 16.13 | 15/12/86 |
| 14 | Electric crematorium, Hooghly Chinsura | CRE | CMDA | 23.96 | 15/05/86 |
| 15 | Low cost sanitation, Hooghly Chinsura | LCS | CMDA | 24.82 | 15/07/86 |
| 16 | River front development, Hooghly Chinsura | RFF | CMDA | 18.40 | 15/12/86 |
| 17 | Interception & Diversion scheme (4 zones) Hooghly-Chinsura | SEW | CMDA | 324.24 | 25/05/87 |
| 18 | Providing intercepting sewage & connection of man holes etc. Zone I, Chandan Nagar | SEW | CMDA | 93.45 | 15/12/85 |
| 19 | Providing intercepting sewage & connection of man holes etc. Zone-II, Chandan Nagar | SEW | CMDA | 94.72 | 15/12/85 |
| 20 | Providing intercepting sewage & connection of man-holes etc. Zone-III, Chandan Nagar | SEW | CMDA | 90.61 | 15/12/85 |
| 21 | Renovation & expansion of sewage treatment plant, Zone-IV, Chandan Nagar (R&E: 22.5 MLD) | STP | CMDA | 219.86 | 15/10/87 |
| 22 | River front development, Chandan Nagar | RFF | CMDA | 11.15 | 31/07/87 |
| 23 | River front facilities at Gondolpara Chandan Nagar | RFF | IWD | 13.34 | 31/03/88 |
| 24 | *Low cost sanitation Bhadreshwar (Class-II CMD Town) | LCS | CMDA | 14.15 | 26/07 86 |

## GANGA ACTION PLAN LIST OF SCHEMES: WEST BENGAL

(Amount in Rupees lakhs)

| D. O. | Scheme Name | Type | Agency | Sanc. Coast 01/09/89 | Sanc. Date dd/mm/yy |
|---|---|---|---|---|---|
| 25 | *Electric crematorium, Bhadreshwar (Class-II CMD Town) | CRE | CMDA | 23.96 | 15/05/86 |
| 26 | *Low cost sanitation, Champdani (Class-II CMD Town) | LCS | CMDA | 16.64 | 26/07/86 |
| 27 | *Low cost sanitation, Baidyabati (Class-II CMD Town) | LCS | CMDA | 13.90 | 26/07/86 |
| 28 | *Electric crematorium, Baidyabati (Class-II CMD Town) | CRE | CMDA | 23.96 | 15/05/86 |
| 29 | *River front development, Baidyabati, (Class-II CMD town) | RFF | CMDA | 12.59 | 31/07/87 |
| 30 | Interception & diversion scheme Zone-I, Serampore | SEW | CWSA | 86.38 | 12/12/86 |
| 31 | Interception & diversion scheme Zone-II, Serampore | SEW | CWSA | 99.35 | 15/12/85 |
| 32 | Interception & diversion scheme Zone-III, Serampore. | SEW | CWSA | 99.41 | 15/12/85 |
| 33 | Low cost sanitation, Serampore | LCS | CMDA | 4.98 | 26/07/86 |
| 34 | Electric crematorium, Serampore | CRE | CMDA | 23.96 | 15/05/86 |
| 35 | River front development, (1 ghat) Serampore | RFF | CMDA | 3.38 | 31/07/87 |
| 36 | River front Facilities Group-C Phase-I, Serampore | RFF | IWD | 63.51 | 28/12/87 |
| 37 | Renovation of S.T.P., Serampore (R: 18.9 MLD) | STP | CWSA | 135.64 | 30/06/88 |
| 38 | *Low cost sanitation Rishra (Class II CMD Town) | LCS | CMDA | 19.56 | 26/07/86 |
| 39 | *Low cost sanitation, Kannagar (Class-II CMD Town) | LCS | CMDA | 8.45 | 26/07/86 |
| 40 | *Low cost sanitation, Uttarpara Kotrang (Class-II CMD Town) | LCS | CMDA | 16.39 | 26/07/86 |

GANGA ACTION PLAN LIST OF SCHEMES: WEST BENGAL

(Amount in Rupees lakhs)

| D. O. | Scheme Name | Type | Agency | Sanc. Coast 01/09/89 | Sanc. Date dd/mm/yy |
|---|---|---|---|---|---|
| 41. | *Electric crematorium, Uttarpara Kotrang (Class II CMD Town) | CRE | CMDA | 23.96 | 15/05/86 |
| 42 | River front development, Adjacent Belur Math, Bally | RFF | IWD | 31.93 | 11/06/87 |
| 43 | Interception & Diversion scheme Bally | SEW | CWSA | 182.04 | 30/12/86 |
| 44 | Electric crematorium, Bally | CRE | CMDA | 23.96 | 15/05/86 |
| 45 | River front development (1ghat) | RFF | CMDA | 23.96 | 15/12/86 |
| 46 | S.T.P. & P.S. and rising main North Howrah & Bally (N:30 MLD) | STP | CWSA | 210.79 | 30/06/88 |
| 47 | River front development Ulberia | RFF | CMDA | 14.24 | 31/07/87 |
| ** | Subtotal ** | | | 2089.84 | |
| ** | CITY: EBK | | | | |
| 48 | Renovation & expansion of sweage treatment plant, Kalyani (R&E: 16.9 MLD) | STP | PHED | 131.80 | 31/07/87 |
| 49 | *Low cost sanitation, Kanchrapara (Class-II CMD Town) | LCS | CMDA | 23.50 | 26/07/86 |
| 50 | *Low cost sanitation, Halisahar, (Class-II CMD Town) | LCS | CMDA | 24.33 | 26/07/86 |
| 51 | *Electric crematorium, Halisahar, (Class-II CMD Town) | CRE | CMDA | 23.96 | 15/05/86 |
| 52 | Low cost sanitation, Naihati | LCS | CMDA | 26.77 | 30/07/86 |
| 53 | River front development, Naihati | RFF | CMDA | 11.67 | 15/12/86 |
| 54 | Renovation of intercepting sewage, (Immediate phase) Bhatpara | SEW | CMDA | 33.30 | 05/12/85 |
| 55 | Interception & Diversion scheme in Zone-II, Group-C Bhatpara | SEW | CMDA | 70.97 | 09/01/87 |
| 56 | Interception & Diversion scheme in Zone-II, Group-D, Bhatpara | SEW | CMDA | 89.11 | 15/01/87 |

## GANGA ACTION PLAN LIST OF SCHEMES: WEST BENGAL

(Amount in Rupees lakhs)

| D. O. | Scheme Name | Type | Agency | Sanc. Coast 01/09/89 | Sanc. Date dd/mm/yy |
|---|---|---|---|---|---|
| 57 | Interception & Diversion in Zone-I Group-B, Bhatpara | SEW | CMDA | 4.46 | 31/12/87 |
| 58 | Interception & Diversion scheme for Zone-I Group-E & F. Bhatpara | SEW | CMDA | 75.88 | 31/03/88 |
| 59 | Interception & Diversion scheme Group-A, Bhatpara | SEW | CMDA | 157.36 | 12/04/89 |
| 60 | Renovation & augmentation of Treatment scheme in zone-I, Group-B Bhatpara (R &E: 23 MLD) | STP | CMDA | 191.97 | 31/12/87 |
| 61 | S.T.P., Zone-I GRP E & F, Bhatpara (N: 7 MLD) | STP | CMDA | 71.32 | 31/03/88 |
| 62 | Electric crematorium, Bhatpara | CRE | CMDA | 23.96 | 15/05/86 |
| 63 | River front development, Bhatpara | RFF | CMDA | 22.60 | 22/04/88 |
| 64 | *Electric crematorium, Garulia (Class-II CMD Town) | CRE | CMDA | 23.96 | 15/05/85 |
| 65 | *Low cost sanitation, Garulia (Class-II CMD Town) | LCS | CMDA | 14.73 | 26/07/86 |
| 66 | *Low cost sanitation, North Barrackpore (Class-II CMD Town) | LCS | CMDA | 25.86 | 26/07/86 |
| 67 | Electric crematorium Barrackpore | CRE | CMDA | 23.96 | 15/05/86 |
| 68 | Low cost sanitation, Barrackpore | LCS | CMDA | 21.88 | 26/07/86 |
| 69 | River front development, Barrackpore | RFF | CMDA | 3.77 | 15/12/86 |
| 70 | Renovation of existing sewerage System, (Immediate phase) Titagarh | SEW | CWSA | 50.57 | 15/12/85 |
| 71 | Interception & Diversion scheme Zone-I, Titagarh | SEW | CWSA | 73.90 | 07/01/87 |
| 72 | Interception & Diversion scheme Zone-II, Titagarh | SEW | CWSA | 68.15 | 09/06/87 |
| 73 | Interception & Diversion scheme Zone-III, Titagarh | SEW | CWSA | 88.85 | 12/06/87 |

GANGA ACTION PLAN LIST OF SCHEMES: WEST BENGAL

(Amount in Rupees lakhs)

| D. O. | Scheme Name | Type | Agency | Sanc. Coast 01/09/89 | Sanc. Date dd/mm/yy |
|---|---|---|---|---|---|
| 74 | River front development, (2 ghats) Titagarh | RFF | CMDA | 8.33 | 15/12/86 |
| 75 | Renovation & augmentation of S.T.P Zone-IV, Titagarh (R&F: 23.18 MLD) | STP | CWSA | 172.27 | 31/03/88 |
| 76 | *Low cost sanitation, Khardah (Class-II CMD Town) | LCS | CMDA | 11.15 | 26/07/86 |
| 77 | Interception & Diversion scheme Zone-I & II, Panihati | SEW | CWSA | 146.00 | 15/01/87 |
| 78 | Interception & Diversion scheme Zone-III, Panihati | SEW | CWSA | 164.00 | 15/02/87 |
| 79 | River front development, Panihati | RFF | CMDA | 16.25 | 31/07/87 |
| 80 | Sewage Treatment plant, Panihati (N: 12 MLD) | STP | CMDA | 93.12 | 31/03/88 |
| 81 | Interception & Diversion scheme Kamarhatti-Baranagar | SEW | CMDA | 258.00 | 15/01/87 |
| 82 | Sewage treatment plant & Pumping scheme Kamarhatti-Baranagar (N: 40 MLD) | STP | CMDA | 767.00 | 31/07/87 |
| 83 | Electric crematorium, Baranagar | CRE | CMDA | 23.96 | 15/05/86 |
| 84 | River front development, Kamarhatti Baranagar | RFF | CMDA | 55.90 | 15/05/86 |
| 85 | *Low cost sanitation, Budge-Budge | LCS | CMDA | 18.02 | 26/07/86 |
| | Subtotal ** | | | 3112.59 | |
| | CITY: HWR | | | | |
| 86 | Interception & Diversion scheme North Howrah | SEW | CWSA | 116.63 | 03/03/88 |
| 87 | Interception & Diversion scheme for Howrah | SEW | HIT | 478.87 | 28/02/88 |
| 88 | Recommissioning of existing sewage Treatment plant, Howrah (R:45 MLD) | STP | CWSA | 56.47 | 25/09/87 |

## GANGA ACTION PLAN LIST OF SCHEMES: WEST BENGAL

(Amount in Rupees lakhs)

| D. O. | Scheme Name | Type | Agency | Sanc. Coast 01/09/89 | Sanc. Date dd/mm/yy |
|---|---|---|---|---|---|
| 89 | Electric crematorium Howrah | CRE | HMC | 84.46 | 15/12/86 |
| 90 | Improvement of River front Facilities, Howrah | RFF | HMC | 26.13 | 16/05/88 |
| ** | Subtotal ** | | | 762.56 | |
| ** | CITY: CAL | | | | |
| 91 | Interception & Diversion scheme Cossipore-Chitpur, Calcutta Corporation Area | SEW | CMDA | 406.00 | 03/11/87 |
| 92 | Interception & Diversion scheme South Suburban (West) & Garden Reach, Calcutta Corp. Area | SEW | CMDA | 599.25 | 11/03/87 |
| 93 | Interception & Diversion scheme Tollygunj-Jadavpore, Calcutta corp. Area | SEW | CWSA | 293.39 | 31/07/87 |
| 94 | Interception & Diversion scheme Beliaghata & Circular (part-I) Manicktola, Cal. Corp. Area | SEW | CMDA | 167.48 | 30/03/88 |
| 95 | Interception & Diversion scheme of Beliaghata & Circular Canal Part-II Calcutta Corp. Area | SEW | CMDA | 38.78 | 25/03/88 |
| 96 | Interception & diversion scheme South Suburban (East) Calcutta Corp. Area | SEW | CMDA | 396.78 | 30/11/87 |
| 97 | Main P.S. Rising main Treatment scheme S.Suburban & Garden Reach Calcutta Corp. Area (N: 47.5 MLD) | STP | CMDA | 819.21 | 31/07/87 |
| 98 | Sewage Treatment plant at Cossipore Chitpur Area, Calcutta Corp. Area (N: 45 MLD) | STP | CMDA | 443.00 | 03/11/87 |

GANGA ACTION PLAN LIST OF SCHEMES: WEST BENGAL

(Amount in Rupees lakhs)

| D. O. | Scheme Name | Type | Agency | Sanc. Coast 01/09/89 | Sanc. Date dd/mm/yy |
|---|---|---|---|---|---|
| 99 | Sewage Treatment plant, South Suburban East Calcutta Corp. Area (N: 35 MLD) | STP | CMDA | 398.16 | 30/11/87 |
| 100 | Low cost sanitation, Part-I Calcutta Corp. Area | LCS | CMC | 95.15 | 15/02/87 |
| 101 | Low cost sanitation, Part-II Calcutta Corp. Area | LCS | CMC | 95.15 | 15/02/87 |
| 102 | Low cost sanitation, South Suburban Calcutta Corp. Area | LCS | CMC | 15.57 | 07/08/87 |
| 103 | Low cost sanitation Garden Reach Calcutta Corp. Area | LCS | CMC | 12.46 | 07/08/87 |
| 104 | Electric crematorium in Zone-I Calcutta Corp. Area | CRE | CMC | 61.89 | 15/02/87 |
| 105 | Electric crematorium Zone-II Calcutta Corp. Area | CRE | CMC | 43.88 | 15/04/87 |
| 106 | Electric crematorium, Zone-III, Calcutta Corp. Area | CRE | CMC | 69.65 | 20/06/88 |
| 107 | Electric crematorium, Zone-IV Calcutta Corp. Area | CRE | CMC | 60.48 | 19/03/88 |
| 108 | River front development (6ghat) Zone-I, Calcutta Corp. Area | RFF | CMC | 32.53 | 15/02/88 |
| 109 | River front development (11ghats) Zone-II, Calcutta Corp. Area | RFF | CMC | 89.86 | 15/04/87 |
| 110 | River front development (4ghats), Zone-IV Calcutta Corp. Area | RFF | CMC | 31.24 | 19/03/88 |
| 111 | River Traffic police Calcutta Corp. Area | OTH | CPT | 30.47 | 20/06/88 |
| ** Subtotal ** | | | | )0.38 | |
| ***Total *** | | | | 13.48 | |

[1-00—1-10 P.M.]

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first is from Shri Sudip Bandyopadhyay and the second is from Dr. Manas Bhunia. Both the motions are on the subject of alleged decision for taking departmental action against the staff of. West Bengal State Electricity Board for their ensuing strike.

Reply to a Calling Attention notice on the same subject given by Dr. Manas Bhunia is due on 17.5.90.

I do not, therefore, accept the motions. Both the motions are out of order.

## Calling Attention

**Mr. Speaker :** I have received two notices of Calling Attention, namely :-

| | | |
|---|---|---|
| 1. Alleged firing by an R.P.F. Jawan at Nungi Railway | : | Shri Saugata Roy and Shri Shish Mohammad |
| 2. Expiry of copy right in respect of Rabindra Rachanabali in 1991 | : | Shri Suresh Chandra Sinha |

I have selected the notice of Shri Suresh Chandra Sinha on the subject of expiry of copy right in respect of Rabindra Rachanabali in 1991.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 18.5.90.

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of Land and Land Reforms Department to make a statement on the subject of unnecessary delay in effecting the decision of the Government to mark the border of the districts of Burdwan and Bankura.

## STATEMENT UNDER RULE 346

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় স্পিকার স্যার, বর্ধমান এবং বাকুড়া জেলার সীমানা চিহ্নিত করা সম্পর্কে গত ৩০.৪.৯০ তারিখে বিধানসভায় আমার যে দৃষ্টি আকর্ষণ করা হয়েছিল সেই সম্পর্কে আমি আপনাকে জানাতে চাই, যে দামোদর নদীর মাঝ বরাবর বর্ধমান ও বাঁকুড়া জেলার সীমানা নির্ধারণ করার যে বিজ্ঞপ্তি জারি করা হয়েছে, সেই বিজ্ঞপ্তি

অনুসারে সীমানা সন্নিহিত কোন জেলা অন্তর্ভুক্ত হবে, সেই জমি সনাক্ত করার কাজ আরম্ভ করা হয়েছে এবং জরিপের কাজের সময় যাতে নতুন বিজ্ঞপ্তি অবিলম্বে কার্যকর করা যায় তার জন্য সর্ব প্রকার চেষ্টা করা হচ্ছে।

## MENTION CASES

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এতদিন আমরা জানতাম যে ই.এস.আই-এর টাকা মালিকরা জমা না দিয়ে শ্রমিকদের বঞ্চিত করত, কিন্তু সম্প্রতি কেন্দ্রীয় সরকারের পরিচালিত ই.এস.আই প্রায় ৮৪৪ কোটি টাকা বিভিন্ন সংস্থায় বিনিয়োগ করে কোটি কোটি টাকা মুনাফা লুটছে। শ্রমিকদের টাকা শ্রমিকরা জমা দিচ্ছে আর ই.এস.আই. সেই টাকায় মুনাফা লুটছে, এটা একটা সাংঘাতিক ব্যাপার। গত ২৮ তারিখে একটি গেজেটের মাধ্যমে ই.এস.আই কতগুলি আইন সংশোধন করে, সেই আইনের ৬৬ নং ধারায় সংশোধন করা হয়েছে এবং সেটা ভীষণভাবে শ্রমিক বিরোধী কাজ। তারা ধারা সংশোধন করছে, আর সেই সংশোধিত ধারায় মূল বক্তব্য হচ্ছে লক-আউট ও ক্লোজারের সময় যে সমস্ত শ্রমিকরা সবেতন ছুটিতে থাকবে তাদের ই.এস.আইয়ের সুযোগ-সুবিধা থেকে সম্পূর্ণভাবে বঞ্চিত হতে হবে। এটা কেন্দ্রীয় সরকার তথা ই.এস.আই. এই ধারা সংশোধন করেছে এবং এই কাজ সাংঘাতিকভাবে অ্যান্টি-লেবার। তাই আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সেই সাথে সাথে সভারও দৃষ্টি আকর্ষণ করছি যাতে আমাদের শ্রম দপ্তর থেকে কেন্দ্রীয় শ্রম দপ্তরের কাছে অবিলম্বে প্রতিবাদ জানানো হয় এবং এই যে কোটি কোটি টাকা তারা মুনাফা ভোগ করছে এর বিরুদ্ধে যেন প্রতিবাদ করা হয়।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর মাধ্যমে রেল মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং আমার এই প্রস্তাব তাঁর কাছে আপনার মাধ্যমে যাতে যায় সেই আবেদন করব। শহীদ বিপ্লবী ক্ষুদিরাম মেদিনীপুরের সুযোগ্য সন্তান, ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের অগ্নিযুগে তাঁর নাম স্বর্ণাক্ষরে লেখা আছে, সেই বিপ্লবী শহীদ ক্ষুদিরাম বসুর জন্ম শতবার্ষিকী পালিত হচ্ছে। আমি প্রস্তাব রাখছি মেদিনীপুরের যে ঐতিহাসিক এবং বিপ্লবী শহর সেই মেদিনীপুর শহরে যে রেল স্টেশন আছে তার নামটা শহীদ ক্ষুদিরাম বসুর নামে উৎসর্গীকৃত করা হোক। এই প্রস্তাব সব দলের তরফ থেকে সমস্ত সদস্যদের মতামত নিয়ে করা হোক। আজকে এই পুণ্য লগ্নে রেল মন্ত্রী যাতে এই বছরে তাঁর নামে সেই রেল স্টেশন উৎসর্গ করেন সেই আবেদন আমি রাখছি। শহীদ ক্ষুদিরাম বসুর জন্ম শতবার্ষিকী যেভাবে পালিত হচ্ছে শাসক দলের বিশেষ কয়েকজন লোককে নিয়ে তাতে মানসিক দিক থেকে আমি বেদনার কথা জানাচ্ছি যে বিরোধী দলের কোনও মানুষকে নেওয়া হয়নি। শহীদ ক্ষুদিরাম কোনও দলের সম্পত্তি নয়, তিনি ভারতবর্ষের, বাংলার এবং মেদিনীপুরের গৌরব, সেইদিকে লক্ষ্য রেখে সমস্ত বিপ্লবী চেতনা সম্পন্ন মানুষ, বিরোধী দলের মানুষকে

এক করে যাতে শহীদ ক্ষুদিরাম বসুর জন্ম শতবার্ষিকী পালিত হয় সেই ব্যাপারে আমি মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী নির্মল দাস** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাই পশ্চিমবঙ্গের বেকার সমস্যার তীব্রতা প্রকৃতপক্ষে ধনবাদী কংগ্রেস শাসনের বিষময় ফল। যেসমস্ত বেকার যুবক যুবতীরা চাকরির জন্য দরখাস্ত করছে তাদের পোস্টাল অর্ডার দিয়ে দরখাস্ত করতে হচ্ছে। কি সরকারি, কি বেসরকারি সমস্ত দপ্তর থেকে পোস্টাল অর্ডারের একটা বানিজ্য চলছে। পোস্টাল অর্ডার নেওয়ার যে ব্যাপার এটা বেকার যুবক যুবতী এবং তাদের অভিভাবকদের পকেট কাটার ব্যাপার, এটা একটা বঞ্চনা শোষণের ব্যাপার। ভুঁইফোড় বেশ কিছু দপ্তর আছে যাদের চাকরি দেবার ব্যাপার নেই তারাও পোস্টাল অর্ডারের মাধ্যমে নিয়োগ করব বলে দরখাস্ত চায়। সুতরাং এই পোস্টাল অর্ডারের মাধ্যমে কোটি কোটি টাকার বানিজ্য চলে। এই বানিজ্য বন্ধ করার জন্য রাজ্য সরকার যথাযথ ব্যবস্থা নেবেন। এই পশ্চিমবঙ্গের বেকার যুবক যুবতীদের যে ব্ল্যাক মেলিং করা হয় এটা বন্ধ হওয়া দরকার। রাজ্যসরকার, কেন্দ্রীয় সরকারের নানা দপ্তরে পোস্টাল অর্ডারের যে ব্যাপার করেন সেটা বন্ধ হওয়া দরকার। আমি আশা করি এই ব্যাপারে নিশ্চয়ই ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী সৌগত রায়** ঃ স্যার, আপনার মাধ্যমে ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের একটা গুরুতর অব্যবস্থার ব্যাপারে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি এবং পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে দমদম এয়ারপোর্ট থেকে একটা প্রি-পেড ট্যাক্সি সার্ভিস আছে, তারা একটা টাকা নেয় এবং সেই টাকা এয়ারপোর্টে জমা দিলে ট্যাক্সিওয়ালাকে আর টাকা দিতে হয় না। এই প্রি-পেড ট্যাক্সি সার্ভিসের ব্যাপারে আমরা বহুদিন অভিযোগ করেছি যে একটা বিশেষ ট্যাক্সি অ্যাসোসিয়েশন—বেঙ্গল ট্যাক্সি অ্যাসোসিয়েশন, তারা বেআইনিভাবে প্রি-পেড ট্যাক্সি সার্ভিস চালাচ্ছে এবং প্রত্যেক ড্রাইভারের কাছ থেকে ৩ টাকা আদায় করছে। এর ফলে যদি ১ হাজার ট্যাক্সি দমদম এয়ারপোর্টে যায় তাহলে দিনে ৩ হাজার টাকা হয়, মাসে ৯০ হাজার টাকা হয় এবং বছরে ১০ লক্ষ টাকা তারা উপার্জন করছে। আমরা এটা নিয়ে মামলা করার পর পরিবহন সচিব বদলি হবার আগে ২৯ শে মার্চ ১৯৯০ সালে বলেছিলেন—Pre-paid taxi shall operate under pre-paid taxi system on such terms and condition as specified herein upon the selected operators as may be prescribed by the concerned R.T.A.

[1-10—1-20 P.M.]

কলকাতার আর.টি.এ কোনও নোটিশ দেয়নি যে, তারা প্রি-পেড ট্যাক্সি চালাবে। কিন্তু বেআইনিভাবে এই ব্যবস্থা এখনও চলছে। এর আগে ২৪ পরগনার এস.পি. জানিয়েছিলেন—আগে ছিলেন নজরুল ইসলাম, অ্যাডিশন্যাল এস.পি. ১৭/১১/৮৮ সালে জানিয়েছিলেন বেআইনিভাবে বেঙ্গল ট্যাক্সি অ্যাসোসিয়েশন ওখানে টাকা কালেক্ট করছে। প্রিপেড ট্যাক্সি দমদমের যে কোনও জায়গা থেকে যদি চালাতে হয় তাহলে সরকার নিজে চালাক। কেন না,

বেআইনিভাবে এই বেঙ্গল ট্যাক্সি অ্যাসোসিয়েশন দিনের পর দিন এই ট্যাক্সি ড্রাইভারদের কাছ থেকে টাকা আদায় করে যাচ্ছে। এটা তারা করবে কেন? এটা যদি বন্ধ না হয় তাহলে দমদমের প্রি-পেড ট্যাক্সি সিস্টেম আমরা জোর করে বন্ধ করে দিতে বাধ্য হব।

**শ্রী সুরেশ সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ জাতীয় প্রশ্নের প্রতি গোটা মন্ত্রী সভা এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা কাগজে দেখলাম গত ১০ই মে লোকসভায় আমাদের পররাষ্ট্রমন্ত্রী আই.কে. গুজরাল ঘোষণা করেছেন জাপানের রেনকোজির মন্দির থেকে নেতাজী সুভাষ চন্দ্র বসুর তথাকথিত চিতা-ভস্ম নিয়ে আসার ব্যবস্থা করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই ব্যাপারে বিভিন্ন কমিশন হয়েছে। ১৯৪৫ সালের আগস্ট মাসে নেতাজী সুভাষ চন্দ্র বসু তাইহকু বিমান বন্দরে প্লেন দুর্ঘটনায় মারা গেছেন কি না সেটা স্থিরীকৃত হয় নি। এই নিয়ে বহু কমিশন হয়েছে। পরবর্তীকালে ১৯৪৬ সালে মহাত্মা গান্ধী থেকে শুরু করে আমাদের জাতীয় নেতারা এটা বিশ্বাস করেন নি। ওখানকার তাইহকু বিমান দুর্ঘটনার বিষয়ে কোনও রেকর্ড নেই এবং যে হাসপাতালে রাখা হয়েছিল সেই হাসপাতালের ডাক্তার যারা ছিল তাদের সাক্ষ্য প্রমানও পাওয়া যায়নি। পরবর্তীকালে দ্বিতীয় বিশ্বযুদ্ধের সময় কিছু মার্কিন যুদ্ধ পরিদর্শণকারীও জাপানের ঐ জায়গা পরিদর্শণ করে বলেছেন যে, সুভাষ চন্দ্র বসু মারা গেছেন, তার কোনও প্রমান নেই। মহাত্মা গান্ধীও শরৎ বসুর কাছে টেলিগ্রাম করে বলেছিলেন আমরাও বিশ্বাস করি না—তোমরা তাঁর শ্রাদ্ধ করো না। এই অবস্থায় আবার নতুন করে কেন্দ্রীয় সরকার বহু আলোচিত বিষয় নেতাজী সুভাষ চন্দ্র বসুর চিতা-ভস্ম নিয়ে আসার উদ্যোগ নিয়েছেন। আমরা এর প্রতিবাদ জানাচ্ছি। আমি আপনার মাধ্যমে গোটা মন্ত্রী সভা এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, এটা নিয়ে গোটা ভারতবর্ষের মানুষ যাতে বিচলিত না হয় সেই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার অনুরোধ করছি। স্যার, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের প্রধানমন্ত্রী, অর্থমন্ত্রীর উপর চাপ সৃষ্টি করছেন না। কেন না, এবারে প্রধানমন্ত্রী দক্ষিণ ভারত পরিভ্রমনের সময় বলেছেন যে, আমাদের উপর কোনও চাপ সৃষ্টি হচ্ছে না। স্যার, আমাদের কথা হচ্ছে এই, বিনা চাপে সরকারের কাছ থেকে কিছু আদায় করা যাবে না। আমরা এটা চাই যে, মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করুক। পেট্রল, ডিজেলের যে দাম বেড়েছে, সেই ব্যাপারে শুধু চিঠি লেখা হয়েছে চাপ সৃষ্টি করা হচ্ছে না। মাসুল সমীকরণ, দ্রব্যমূল্য বৃদ্ধি, পেট্রল ডিজেলের দাম কমানো এবং ১৪ টি নিত্য প্রয়োজনীয় দ্রব্য রেশনের মাধ্যমে সরবরাহ করার ব্যাপার নিয়ে মাঝে মাঝে চাপ সৃষ্টি করতে হবে। এই চাপ সৃষ্টি আপনারা করুন। বিবেচিত না হলে আমরা সমর্থন প্রত্যাহার করব, এইকথা বলুন। এই চাপ সৃষ্টি না থাকার ফলে প্রধানমন্ত্রী গতকাল বলেছেন, "আমি সন্তুষ্ট, কোনও চাপ নেই।" তাই বিনা চাপে কিছু হবে না। হলদিয়া নিয়ে যেমন আপনারা রাজীব গান্ধীর উপর প্রেসার ক্রিয়েট করে এটাকে আদায় করেছেন তেমনি অন্যান্য বিষয়েও আপনাদের প্রধানমন্ত্রীর উপর চাপ সৃষ্টি করে রাখতে হবে। এই চাপ সৃষ্টি না করে রাখতে পারলে রাজ্যের মানুষের সঙ্গে বিশ্বাসঘাতকতা হবে বলে আমরা মনে করি। প্রধানমন্ত্রীর

সার্টিফিকেট নয়—মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর উপর চাপ সৃষ্টি করুন, সাধারণ মানুষের কাছ থেকে তিনি আশীর্বাদ পাবেন।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের রাজ্যের ক্ষুদ্র পত্রপত্রিকাগুলি আজকে যেভাবে অবনতির দিকে চলে যাচ্ছে সে দিকে তাঁর বিশেষ ভাবে নজর দেওয়া দরকার। সংবাদপত্র জগতে যিনি খুব অভিজ্ঞ ব্যক্তি সেই দক্ষিণারঞ্জন বসু মহাশয় একবার বলেছিলেন, রাজভবনে যদি একটি দরজা থাকে এবং অনেকগুলি জানলা থাকে এবং সেখানে যদি সমস্ত জানলা গুলি বন্ধ করে দিয়ে শুধুমাত্র দরজাটি খুলে রাখা হয় তাহলে সেই দরজা কিছুই করতে পারবে না। অনুরূপভাবে আমিও বলছি, ক্ষুদ্র পত্রপত্রিকাগুলির দিকে বিশেষভাবে নজর দেওয়া দরকার মেদিনীপুর জেলাতে দু/একটি এরকমের পত্রপত্রিকা আছে যেগুলির দিকে বিশেষভাবে নজর দেওয়া দরকার। এই প্রসঙ্গে আমি তীরভূমি পত্রিকার প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। এই পত্রিকাটির ব্যাপক সার্কুলেশান আছে কিন্তু তার দিকে নজর দেওয়া হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি তাই এই পত্রিকাটি সহ সমস্ত ক্ষুদ্র পত্রপত্রিকার দিকে নজর দিতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুহৃদ বসুমল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বার্নপুর থেকে পুরুলিয়া যেতে ট্রেন ছাড়া কোনও ব্রিজ নেই। মধুকুন্ডায় একটি সিমেন্ট ফ্যাক্টরি হয়েছে এবং এসকো কারখানার আধুনিকীরণের কথাবার্তা চলছে। ইস্কো কারখানায় আধুনিকীকরণের জন্য সেখানে নানান ছোটখাট শিল্প গড়ে উঠতে পারে বা সে সম্ভবনা আছে। পূর্ত দপ্তরের কাছে আমার তাই দাবি, বার্নপুরকে পুরুলিয়ার সঙ্গে সংযোগ করার জন্য একটি ব্রিজ সেখানে তৈরি করা হোক। এরজন্য ইস্কো কারখানা টাকা খরচ করতে রাজি আছে। রাজ্যসরকার, কেন্দ্রীয় সরকার এবং ইস্কো কারখানার টাকায় ব্রিজটি তৈরি হতে পারে। এই ব্রিজটি তৈরি করতে প্রায় ১০ কোটি টাকা লাগবে। আধুনিকীকরণের জন্য যে টাকা কেন্দ্রীয় সরকার ইস্কোকে দিচ্ছেন তার থেকে ইস্কো অথরিটি কিছু টাকা দিতে ইচ্ছুক। এ ক্ষেত্রে রাজ্যসরকার যদি আগ্রহী না হন এবং কিছু টাকা যদি খরচ না করেন তাহলে ব্রিজটি নির্মাণ করা সম্ভব হবে না। পুরুলিয়ার সঙ্গে সংযোগ রক্ষা করার জন্য এবং সেখানে যাতে ছোটখাট শিল্প গড়ে উঠতে পারে সেজন্য এই ব্রিজটি নির্মাণ কবার ব্যাপারে আমি রাজ্যসরকারকে সচেষ্ট হতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ ২৪ পরগনার পুরন্দরপুরে একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ১৯৭৪ সালে গঠিত হয়েছিল। তখন ৬ বেডে হাসপাতাল ছিল, পরে ১৯৮৫ সালে ১০ বেডের কথা হয় এবং প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র হিসাবে গণ্য হবার পক্ষে যাবতীয় জিনিস অর্থাৎ বিল্ডিং পর্যন্ত তৈরি করা হয়। কিন্তু ১৯৮১ সালে রায়দিঘিতে

একটি রুর‍্যাল হেলথ সেন্টার হবার পর এই প্রাইমারি হেলথ সেন্টারটির জি.ও.আর. বের হল না। সেখানে একজন ডাক্তার আছেন, সেই ডাক্তারের স্বার্থ রক্ষা করার জন্য সেটা পি.এইচ.সি. হতে দেওয়া হচ্ছে না। সেই ডাক্তারের রিবিউজিট কোয়ালিফিকেশন না থাকার জন্য এবং রাইটার্স বিল্ডিং—এ তাঁর তদ্বির করার লোক থাকার জন্য তিনি এটা হতে দিচ্ছেন না। আমাদের হেলথের যে সাবজেক্ট কমিটি আছে তার মাধ্যমে আমার অনুরোধ, ব্যাপারটি তদন্ত করা হোক।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, পশ্চিমবঙ্গের চলচিত্র শিল্পে ধর্মঘট ডাকা হয়েছে আগামী ৬ই জুলাই থেকে। এর ফলে চলচ্চিত্র শিল্পীরা একটা অদ্ভুত পরিস্থিতির মধ্যে পড়েছেন। ইস্টার্ন ইন্ডিয়া মোশান পিকচার্স অ্যাসোসিয়েশন, এরা সেপ্টেম্বর মাসে তিন দিন ধর্মঘট করেছিলেন এবং মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলেন। হাজার হাজার শিল্পী এর সঙ্গে জড়িত। কিন্তু অবস্থা যথা পূর্বং তথা পরং। তাদের বিভিন্ন দাবি দাওয়া আছে—ভি.ডি.ও'র দৌরাত্ম বন্ধ করা, জালিয়াতি বন্ধ করা। তা ছাড়া কাঁচা ফিল্মের শুল্কে ছাড় ইত্যাদি ব্যাপারে তাদের দাবি আছে। এই অবস্থায় ৬ ই জুলাই থেকে তারা ধর্মঘটের ডাক দিয়েছেন। মাননীয় তথ্যমন্ত্রী জানেন যে উত্তমকুমার মারা যাবার পর বাংলা চলচ্চিত্র শিল্প দারুন সঙ্কটে। সে একটা অধ্যায় চলে গিয়েছে।

[1-20—1-30 P.M.]

তারপরও যেসব বই রিলিজ করছে পশ্চিমবাংলার মানুষ দু একজন প্রথিতযশা পরিচালক ছাড়া অন্য কারও বই নিতে পারছে না। ফলে বাংলা চলচ্চিত্র শিল্প ধুঁকে ধুঁকে চলছে। শুধু অভিনেতা অভিনেত্রীরাই নন, এই শিল্পের সঙ্গে আজকে অন্যান্য কলাকুশলী সহ হাজার হাজার কর্মচারী জড়িত আছে। ৬ ই জুলাই থেকে যদি অনির্দিষ্ট-কালের ধর্মঘট শুরু হয় তাহলে আমাদের আশঙ্কা হচ্ছে সেই ধর্মঘট .খুব একটা তাড়াতাড়ি উইথড্র হবে না। এখনও সময় আছে, আজকে ১৪ই মার্চ, ৬ ই জুলাই ধর্মঘট ডাকা হয়েছে—তথ্য মন্ত্রী পৌর নির্বাচনের কাজে ব্যস্ত আছেন, তা সত্বেও একটু সময় দিয়ে তিনি যদি ওদের ডেকে ধর্মঘট যাতে না .হয় তার ব্যবস্থা করেন তাহলে খুব ভাল হয়।

**শ্রী আনসারুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কানা-দামোদর নদী বর্ধমান জেলার জামালপুরের পাশ দিয়ে প্রবাহিত হয়ে হুগলি জেলার জাঙ্গীপাড়ার মধ্যে দিয়ে হাওড়ার জগতবল্লভপুর, মুন্সীরহাট হয়ে, পাঁচলায় সিদ্ধেশ্বর হয়ে রাজাপুর ক্যানেলে মিশেছে। পরবর্তী সময়ে দুটো নদী এক সঙ্গে গঙ্গা দিয়ে প্রবাহিত হয়েছে। দীর্ঘ দিন ধরে কানা-দামোদরের অস্তিত্ব, বিশেষ করে হাওড়া জেলার অংশে প্রায় বিলিন হয়ে গেছে, জমির সঙ্গে মিশে গেছে। অথচ এই নদীটি হাওড়া জেলার নিকাশি ব্যবস্থাকে সাহায্য করতে পারে। সেই কারণে আমরা দীর্ঘ দিন ধরে কানা-দামোদরের সংস্কারের দাবি করছি এবং রাজাপুর ক্যানেলের সংস্কার দাবি করছি। আমরা বার বার দেখছি বর্ষার সময় অতিবৃষ্টির জল বর্ধমান থেকে হুগলির মধ্যে দিয়ে হাওড়ায় এসে

প্রবল বন্যা সংগঠিত হয়েছে এবং দুটো নদীর আশপাশের হাজার হাজার বিঘা জমির ফসল নষ্ট করে দিচ্ছে। এই নদী দুটির সংস্কার হলে একদিকে যেমন হাজার হাজার বিঘা চাষের জমি দু-ফসলী জমিতে পরিণত হবে, অপর দিকে হাওড়া জেলার বিস্তীর্ণ অঞ্চল বন্যার হাত থেকে রক্ষা পাবে। তাই আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি জরুরি বিষয়ের প্রতি পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা গোলকধাঁধায় পর্যবসিত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এমন একটা অবস্থা হয়েছে যে, কখন কোন রাস্তায় এন্ট্রি আছে, আর কোনও রাস্তায় নো-এন্ট্রি আমাদের পক্ষে জানার মুশকিল হয়ে যাচ্ছে। আমরা গ্রাম বাংলার লোক কলকাতায় এসে গোলকধাঁধায় ঘুরপাক খাচ্ছি। হাজি মহঃ মহসিন স্কোয়ার থেকে কলেজ স্ট্রিট যাব—দু'দিকে নো-এন্ট্রি, গোলকধাঁধা ভেতর দিয়ে এগলি ওগলি করে একটা ট্যাক্সি নিয়ে যখন ঘুরতে ঘুরতে কলেজ স্ট্রিটে হাজির হলাম তখন ৬ টাকার জায়গায় ১৮ টাকা ট্যাক্সি ভাড়া লাগল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে রাস্তায় গেছি দেখেছি হয় রাস্তা খারাপ, না হয় রাস্তার চেয়ে যানবাহন বেশি—টেম্পো, লরি, রিক্সা সমস্ত কিছু মিলে একটা অচল অবস্থার সৃষ্টি হয়েছে। যে রাস্তায় যাই সে রাস্তাতেই একই অবস্থা। এই সমস্ত রাস্তা দিয়ে ট্রেন যাত্রীরা সময় মতো ট্রেন ধরতে পারছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, চারিদিকে খোলা থাকলে এক জায়গায় জল ফেললে সে জল চারিদিকে ছড়িয়ে পড়তে পারে। অথচ আজকে একই রাস্তা দিয়ে সমস্ত গাড়িকে যেতে বলা হচ্ছে—লরি, বাস, ট্রাম, টেম্পো সব মিলিয়ে হাজার হাজার গাড়ি এক পথে যেতে গিয়ে যাবার পথ পাচ্ছে না। ফলে ৪৫ মিনিট থেকে ১ ঘন্টা লাইন ক্লিয়ার হতে সময় লাগছে। ওয়ান ওয়ে করে গোলকধাঁধা সৃষ্টি করার ফলে যে দিকেই যেতে চাও না কেন, পুলিশ হাত দেখাচ্ছে। ফলে ট্যাক্সিওয়ালারা সুযোগ পেয়ে যাচ্ছে, আমাদের মতো যাত্রীদের ক্ষতি হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রী মহাশয়ের কাছে দাবি করছি, আমাকে যে পয়সাটা বেশি দিতে হল সেটা আমাকে ফেরত দেওয়া হোক।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিশ্বকবি রবীন্দ্রনাথ ঠাকুরের রচনার কপি রাইট বিশ্বভারতীর হাতে আছে, কিন্তু ১৯৯০ সালের ৮ই আগস্টের পর সেটা শেষ হয়ে যাবে। আমি কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছি, এই কপি রাইটের যাবতীয় দায়িত্ব এরপর তাঁরা হাতে নিন, অথবা সেটা বিশ্বভারতীর হাতে থাকুক। তা না হয়ে যদি সেটা বেসরকারি সংস্থার হাতে পড়ে তাহলে তার অনেক বিকৃতি ঘটবে। কারণ এখনও বিশ্বভারতী তাঁর ইংরেজি ভাষণ এবং অনেক অপ্রকাশিত রচনাবলি প্রকাশ করতে পারেন নি। রবীন্দ্রনাথ বাংলার কবি, কিন্তু আজও তিনি রাষ্ট্রীয় মর্যাদা পাননি। আমার দাবি, কেন্দ্রের নতুন সরকার রবীন্দ্রনাথকে জাতীয় কবি হিসাবে মর্যাদায় প্রতিষ্ঠিত করে তাঁর রচনাবলী ভারতের বিভিন্ন ভাষায় অনুবাদের

ব্যবস্থা করুন এবং ইংরেজি ভাষাসহ ভারতের প্রতিটি ভাষায় তা ছাপাবার ব্যবস্থা করুন। এই হল আমার দাবি।

**শ্রী প্রবুদ্ধ লাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি তথ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিছুক্ষণ আগে মাননীয় সদস্য অশোক ঘোষ মহাশয় যে কথা বলেছিলেন সে কথাই আমি বলতে চাই যে, বর্তমানে পশ্চিমবঙ্গে বাংলা চলচ্চিত্র শিল্পে একটা সঙ্কট দেখা দিয়েছে অপসংস্কৃতিমূলক হিন্দি চলচ্চিত্রের চাপে। পশ্চিমবঙ্গের কিছু ব্যক্তি এবং কিছু মন্ত্রী এই ধরণের অপসংস্কৃতিকে উৎসাহিত করে থাকেন। হিন্দি ফিল্ম-এর যে কালচার সেটা আজকে বাংলার পরিবেশকে পর্যন্ত বিষিয়ে দিয়েছে। তাই দাবি করছি, সমস্ত সিনেমা হলে বাংলা ছবি দেখানো বাধ্যতামূলক করতে হবে। হিন্দি রগরগে ছবি এবং দক্ষিণ ভারতীয় ব্লুফিল্ম পশ্চিমবাংলার সাংস্কৃতিক পরিবেশকে দূষিত করে দিচ্ছে। তাই আমি এখানকার সমস্ত সিনেমা হলে বাংলা ছবি দেখানো বাধ্যতামূলক করতে বলছি। তামিলনাড়ুতেও এই ধরণের নির্দেশ দেওয়া আছে যে, সেখানকার হলগুলিতে হিন্দি ছবি ঢুকতে পারবে না। তাই এখানেও হিন্দি, মালায়ালাম ইত্যাদি দক্ষিণ ভারতীয় খারাপ ছবি না দেখিয়ে বাংলা ছবিকে সুযোগ দেওয়া হোক।

**শ্রী পান্নালাল মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। সেটা হল, বর্তমানে ছয় বছরে প্রাথমিক স্কুলে ভর্তি হতে গেলে বার্থ সার্টিফিকেট দেখাতে হয়। আগে ইউনিয়ণ বোর্ডে বার্থ রেজিস্ট্রি হত এবং স্যানিটারি ইনস্পেকটরের কাছ থেকে সার্টিফিকেট নিতে হত। কিন্তু বর্তমানে এক একটি গ্রামে দেড় লক্ষ লোকের বাস, কিন্তু সেখানে একজন মাত্র স্যানিটারি ইনস্পেকটর। তাছাড়া গ্রামে বেশিরভাগ মানুষ নিরক্ষর, ফলে এসব বিষয়ে তারা কিছু বোঝে না। কাজেই গ্রামাঞ্চলে মানুষ যাতে এই রেজিস্ট্রেশন এবং সার্টিফিকেট গ্রহণ—এই দুটোই পঞ্চায়েত থেকে করতে পারে তার ব্যবস্থা করতে হবে। তাছাড়া এস.সি. এবং এস.টি. যারা তাদের স্কুলে ভর্তি করতে গেলে সেই সার্টিফিকেট এম.এল.এ., এম.পি. বা জেলা পরিষদ থেকে নিতে হয়। কিন্তু এম.এল.এ., বা এম.পি.দের স্থায়ী কোনও অফিস নেই। কাজেই এই এস.সি. সার্টিফিকেটও যাতে তারা গ্রাম পঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতির কাছ থেকে পেতে পারে তার ব্যবস্থা করা হোক।

[1-30—1-40 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রী এবং ইন্ডাস্ট্রি মিনিস্টারের কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূমের বোলপুরে সিয়ান মিনি স্টিল কারখানার মালিক হঠাৎ মিলটিকে আজ একমাস দেড়মাস হল বন্ধ করে রেখে দিয়েছেন। তিনি মিলটিকে লক-আউট বা লে-অফ্ কিছুই ঘোষণা করেন নি অথচ বন্ধ করে রেখে এখন কলকাতায় বসে আছেন। সেখানকার শ্রমিকরা দিনের পর দিন খেতে পাচ্ছেন না, তাঁদের কাজ বন্ধ করে দেওয়া হয়েছে। আমরা এল.সি.কে বললে তাঁরা আসেন না। এই

অবস্থায় আমি মাননীয় শ্রম মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি যে তিনি বিষয়টিকে গুরুত্ব সহকারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন। সমস্ত দীনমজুররা যাতে ফ্যাক্টিটিতে কাজ করতে পারেন তার ব্যবস্থা তিনি করুন।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকের যে বর্ষণ এবং ঝড় চলছে তাতে আমরা আশঙ্কিত। অন্ধ্রে যে তান্ডব চলে গিয়েছে তাতে কত মানুষ যে বলি হয়েছেন তার সরকারি হিসাব এখনও পর্যন্ত নেই। তবে সেখানে লক্ষ লক্ষ মানুষ বিপন্ন হয়ে পড়েছেন। ৬৫-৭০ লক্ষের মতো মানুষ সেখানে বিপন্ন হয়েছেন এবং কয়েক হাজার মানুষ মারা গেছেন। আমাদের এখানে দক্ষিণ সুন্দরবনের বিস্তৃত অঞ্চলে, বিশেষত সুন্দরবনের বিস্তৃত অঞ্চলে গতকাল থেকে যে ঝড় ও বৃষ্টি চলছে তাতে আমরা আশঙ্কিত। আমি পার্লামেন্টারি দপ্তরের মন্ত্রীর মাধ্যমে এবং আপনার মাধ্যমে বিষয়টি এখানে উপস্থাপিত করছি, ইমিডিয়েটলি ডি.এম. এবং এস.পি.কে সংশ্লিষ্ট এলাকার মানুষদের অ্যালার্ট করতে বলুন। সমস্ত রিভার বেল্টগুলিতে আশঙ্কাজনক পরিস্থিতি সৃষ্টি হয়েছে, হাজার হাজার মানুষ আজ উদ্বিগ্ন ও চিন্তিত। অবিলম্বে ওখানে ডি.এম.কে বলে কন্ট্রোল রুম খুলতে বলুন এবং এস.পি.কে দিয়ে রিভার বেল্টের মানুষদের, পি.এস. এবং সেখানে যে সমস্ত ও.সি.রা আছেন তাঁদের অ্যালার্ট করতে বলুন। ওখানে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে এখুনি মেসেজ যাওয়া উচিত এবং বিপন্ন মানুষদের সতর্ক করে দেওয়া উচিত। প্রয়োজন হলে ঐ সমস্ত মানুষদের ওখান থেকে নিরাপদ স্থানে সরিয়ে আনার ব্যবস্থা করা দরকার।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আমার একটা গুরুত্বপূর্ণ মেনসন আপনার সামনে রাখতে চাইছি যেটি সৌগতবাবু কয়েকদিন আগে এখানে রেখেছিলেন। দূরদর্শন সম্পর্কে আমার বক্তব্য ঠিক সৌগতবাবুর মতো নয়, সৌগতবাবুর বক্তব্যে দূরদর্শন সম্পর্কে এই কথাটা বলা হয়নি। ওঁরা সমালোচনা করলেন, এই কথাগুলি আমরা আগে বললে সমর্থন করতেন না। সংবাদ পরিবেশনা, এডিটিং ইত্যাদি ব্যাপারে পক্ষপাতিত্ব আছে। দূরদর্শন তাঁদের একপেশে অভ্যাস থেকে সরে থাকতে পারছেন না। রাজনৈতিক দিক থেকে কিছু বাজে লোক, অপদার্থ লোক আছেন যাঁরা নিউজ ঠিকমতো পরিবেশন করেন না। এমনকি অ্যাসেম্বিলি প্রসিডিংসও ঠিকমতো করেন না। ওখানে প্রফেশন্যাল বুরোক্রাটদের মধ্যে কিছু দ্বিধা আছে যেটা আমরা খবরের কাগজে দেখতে পাচ্ছি। ছন্দা সেনকে যে ব্ল্যাক লিস্টেট করা হয়েছে সেটা আমার বিষয়বস্তু নয়। সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয় হল যে, যেখানে প্রসারভারতী বিল আসছে সেখানে অনেক বশি ডেমোক্রেটাইজেশন হওয়া উচিত। কিন্তু এখনও পর্যন্ত আমি মনে করি যে বুরোক্র্যাটাস এবং কিছু আমলা সঠিকভাবে এই বিলটিকে স্বাগত জানাতে দ্বিধাবোধ করছেন। কয়েকদিন আগে সমুদ্রগড়ে মাননীয় মুখ্যমন্ত্রী যখন সাম্প্রদায়িকতার যে সংগ্রাম আহ্বান করেছিলেন সেই বিষয়ে দূরদর্শনে কিছু প্রচার হল না। আমাদের মুখ্যমন্ত্রী কমরেড জ্যোতিবাবুকে যে আনন্দমার্গীরা [illegible]ন করবে বলেছে সেই বিষয়ে তো কোনও প্রচার দূরদর্শনে হয় নি। বরং আনন্দমার্গীরা যে মাথার খুলি নিয়ে এবং তলোয়ার নিয়ে মিছিল করবে সেই বিষয়ে দূরদর্শনে প্রচার করা

ব্যবস্থা করুন এবং ইংরেজি ভাষাসহ ভারতের প্রতিটি ভাষায় তা ছাপাবার ব্যবস্থা করুন। এই হল আমার দাবি।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি তথ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিছুক্ষণ আগে মাননীয় সদস্য অশোক ঘোষ মহাশয় যে কথা বলেছিলেন সে কথাই আমি বলতে চাই যে, বর্তমানে পশ্চিমবঙ্গে বাংলা চলচ্চিত্র শিল্পে একটা সঙ্কট দেখা দিয়েছে অপসংস্কৃতিমূলক হিন্দি চলচ্চিত্রের চাপে। পশ্চিমবঙ্গের কিছু ব্যক্তি এবং কিছু মন্ত্রী এই ধরণের অপসংস্কৃতিকে উৎসাহিত করে থাকেন। হিন্দি ফিল্ম-এর যে কালচার সেটা আজকে বাংলার পরিবেশকে পর্যন্ত বিষিয়ে দিয়েছে। তাই দাবি করছি, সমস্ত সিনেমা হলে বাংলা ছবি দেখানো বাধ্যতামূলক করতে হবে। হিন্দি রগরগে ছবি এবং দক্ষিণ ভারতীয় ব্লুফিল্ম পশ্চিমবাংলার সাংস্কৃতিক পরিবেশকে দূষিত করে দিচ্ছে। তাই আমি এখানকার সমস্ত সিনেমা হলে বাংলা ছবি দেখানো বাধ্যতামূলক করতে বলছি। তামিলনাড়ুতেও এই ধরণের নির্দেশ দেওয়া আছে যে, সেখানকার হলগুলিতে হিন্দি ছবি ঢুকতে পারবে না। তাই এখানেও হিন্দি, মালায়ালাম ইত্যাদি দক্ষিণ ভারতীয় খারাপ ছবি না দেখিয়ে বাংলা ছবিকে সুযোগ দেওয়া হোক।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। সেটা হল, বর্তমানে ছয় বছরে প্রাথমিক স্কুলে ভর্তি হতে গেলে বার্থ সার্টিফিকেট দেখাতে হয়। আগে ইউনিয়ণ বোর্ডে বার্থ রেজিস্ট্রি হত এবং স্যানিটারি ইনস্পেকটরের কাছ থেকে সার্টিফিকেট নিতে হত। কিন্তু বর্তমানে এক একটি গ্রামে দেড় লক্ষ লোকের বাস, কিন্তু সেখানে একজন মাত্র স্যানিটারি ইনস্পেকটর। তাছাড়া গ্রামে বেশিরভাগ মানুষ নিরক্ষর, ফলে এসব বিষয়ে তারা কিছু বোঝে না। কাজেই গ্রামাঞ্চলে মানুষ যাতে এই রেজিস্ট্রেশন এবং সার্টিফিকেট গ্রহণ—এই দুটোই পঞ্চায়েত থেকে করতে পারে তার ব্যবস্থা করতে হবে। তাছাড়া এস.সি. এবং এস.টি. যারা তাদের স্কুলে ভর্তি করতে গেলে সেই সার্টিফিকেট এম.এল.এ., এম.পি. বা জেলা পরিষদ থেকে নিতে হয়। কিন্তু এম.এল.এ., বা এম.পি.দের স্থায়ী কোনও অফিস নেই। কাজেই এই এস.সি. সার্টিফিকেটও যাতে তারা গ্রাম পঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতির কাছ থেকে পেতে পারে তার ব্যবস্থা করা হোক।

[1-30—1-40 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রী এবং ইন্ডাস্ট্রি মিনিস্টারের কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূমের বোলপুরে সিয়ান মিনি স্টিল কারখানার মালিক হঠাৎ মিলটিকে আজ একমাস দেড়মাস হল বন্ধ করে রেখে দিয়েছেন। তিনি মিলটিকে লক-আউট বা লে-অফ্ কিছুই ঘোষণা করেন নি অথচ বন্ধ করে রেখে এখন কলকাতায় বসে আছেন। সেখানকার শ্রমিকরা দিনের পর দিন খেতে পাচ্ছেন না, তাঁদের কাজ বন্ধ করে দেওয়া হয়েছে। আমরা এল.সি.কে বললে তাঁরা আসেন না। এই

মেয়েদের ১৮ বছর বয়স হতে হবে, সেই আইনকে লঙ্ঘন করে এই কাজ করা হল। আপনারা বিধানসভায় সতীর বিরুদ্ধে কথা বলেন, আর এদিকে আপনাদের আমলেই এই জিনিস ঘটলো।

[1-40—1-50 P.M.]

সতীর বিরোধিতা করেছেন, গৌরিদানের বিরোধিতা করেছেন শুধু কনভেনশন করে হৈহৈ করলে হবে না, রাজস্থান নিয়ে করলেন, কিন্তু হল টা কি? সমাজ সংস্কারের ক্ষেত্রে আপনাদের ভূমিকা অত্যন্ত নির্লজ্জ্য, শুধু সতী প্রথার বিরুদ্ধে বা রাজস্থানের রূপ কানোয়ারের ঘটনা নিয়ে কংগ্রেসকে গালিগালাজ করে দিলেন, কিন্তু তমলুকের মতো একটা জায়গায়, যে শহরটি হাজার বছরের পুরনো বাণিজ্যকেন্দ্র সেখানে এই রকম একটা ঘটনা ঘটে গেল সেখানে আমরা কিছু করতে পারলাম না। অথচ সেখানে পঞ্চায়েত বসে রয়েছে, সেখানে যে বাড়িতে ঘটেছে সেই বাড়িতে ইলেকট্রিফিকেশন রয়েছে, পঞ্চায়েত সেখানে সুচারুভাবে কাজ করছে সেখানে আপনারা চুপচাপ বসে রয়েছেন, তাই বলছি এর বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া যায় সেটা আপনারা একটু ভেবে দেখবেন।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ মাননীয় সদস্য মহারানি কোঙার যে বিষয়টি উত্থাপন করেছেন সেই ব্যাপারে আমাদের নিশ্চয়ই শঙ্কিত হতে হবে। আমি আশা করেছিলাম যখন অমর বাবু বক্তব্য রাখলেন, কিন্তু তার বক্তব্য রাখতে গিয়ে যে ভাবে জিনিসটা ঘোরাবার চেষ্টা করলেন অর্থাৎ পরোক্ষভাবে রাজস্থানের ঘটনাকে সমর্থন করলেন, রূপ কানোয়ারের ঘটনাকে সমর্থন করলেন, সেখানে আমাদের ভাবতে হবে আজকে যেখানে আমরা এর বিরুদ্ধে সেখানে সমাজ কোন দিকে যাচ্ছে, আমরা এর বিরুদ্ধে কনভেনশান করেছি, আরও কনভেনশান করব, যেটা আপনারা করতে পারলেন না। কারণ আমাদের একজন মাননীয় সদস্য তিনি মিছিল মিটিং করে সভা করছেন আর রাজস্থানের রূপ কানোয়ারের ঘটনাকে সমর্থন করছেন, তাই আমি বলব এটা বিরোধী পক্ষের সদস্যদেরকে—এবং আবেদনও করব—যে এটার ব্যাপারে আপনাদের বিধানসভা থেকে ঐক্যবদ্ধভাবে দলমতনির্বিশেষে ধিক্কার জানানো উচিত; ব্যবস্থা গ্রহণ করা উচিত। এমনভাবে ব্যবস্থা নিতে হবে না হলে এটা ছড়িয়ে পড়বে, এটা কি করে বিয়ে দেওয়া হয়েছিল, সম্মিলিতভাবে এর প্রতিবাদ করতে হবে। কে করেছে, কোনও সংগঠন করল না করল কংগ্রেস, সি.পি.এম. আমি তার মধ্যে যাচ্ছি না, সব মিলিয়ে প্রগতিশীল মনোভাবের যে কোনও ব্যক্তির পক্ষে এই সমাজ ব্যবস্থায়, এই জিনিস করতে দেওয়া যায় কিনা এই ব্যাপারে আমি আমাদের সরকারের কাছে আবেদন করব এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করা হোক এবং এর বিরুদ্ধে আন্দোলন ও কনভেনশান ইত্যাদি করা হোক।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে শ্রীমতী মহারানি কোঙার ও শ্রী অমর ব্যানার্জি সভাতে খুব গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেছে। আমাদের যে সমাজতন্ত্র সেই সমাজতন্ত্রের মধ্যে গৌরিদান, বালিকা বিবাহ এই সমস্ত জিনিসগুলো আগেও

ছিল এবং এখনও আছে। এটা খুব দূর্ভাগ্যজনক, সেইজন্য এই জিনিসগুলো শুধুমাত্র আইন করে বন্ধ করা যাবে না, এর জন্য দরকার আমাদের সহযোগিতা। যখন আমরা গ্রামাঞ্চলে প্রগতিশীল মানুষের মধ্যে প্রচার করছি, গ্রামাঞ্চলে পশ্চাদপদ মানুষের কাছে প্রচার করছি, ঠিক সেই সময় আমরা দেখছি, কলকাতা শহরের ওপর সতীদাহ নিয়ে মাননীয় বিধায়ক মিছিল করে যাচ্ছে না। রাজস্থানের রূপকানোয়ার সম্পর্কে বিধানসভার বিরোধী সদস্য দেওকীনন্দন পোদ্দার এখানে দাঁড়িয়ে এইসব ঘটনা সম্পর্কে বলেছেন। কাজেই ওদের মধ্যে সাংঘাতিকভাবে স্ব-বিরোধিতা দেখতে পাওয়া যাচ্ছে। বামফ্রন্টের সমাজ কল্যাণ দপ্তরের নেতৃত্বে যে প্রচেষ্টা এর বিরুদ্ধে চলছে, সেই প্রচেষ্টাকে সহযোগিতা করার জন্য আমি বিরোধীদের এগিয়ে আসতে বলব। এই গৌরিদান ও নাবালিকা বিবাহের বিরুদ্ধে স্বাভাবিকভাবে জনসচেতনতা বাড়াতে হবে, যৌথ প্রচার করতে হবে ও আন্দোলন গড়ে তুলতে হবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, শ্রী অমর ব্যানার্জি ও শ্রীমতী কোঙার যে বিষয়টা হাজির করেছেন তাদের আপত্তির সঙ্গে আমাদের শচীন সেনের আপত্তির কোনও কারণ নেই। স্যার, নোটিশের মাধ্যমে মেদিনীপুরের ঘটনা আপনি জানেন, মেদিনীপুরে সি.পি.এম. পার্টি অফিস থেকে যদি আপনি অনুমতি না নেন, তাহলে আপনি পুরুত পাবেন না। মেদিনীপুরের কন্টাই এলাকার কথা আমি বলছি—সেখানে বহু নজীর আছে, সেখানে সি.পি.এমের ৫০ জন লোককে কোনও কাজে নেমতন্ন করতে হয়। অমর ব্যানার্জিও বলেছেন—ঐ বিয়েতে পঞ্চায়েত প্রধান নেমতন্ন খেয়েছে, এই ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বুঝতে পারছি, মাননীয় সদস্য মহারানি কোঙার যে বিষয়টা হাজির করেছেন, সেটা খুবই উদ্বেগের বিষয়। কিন্তু বিরোধীদলের সদস্যরা এটা বুঝতে পারছেন না, তাই এই কু-সংস্কার সম্বন্ধে আলোচনা করতে গিয়ে, তারা সি.পি.এমের পার্টি অফিস এনে হাজির করলেন। ৪৩ বছর এই কু-সংস্কারের বিরুদ্ধে আমরা লড়াই করছি, এর বিরুদ্ধে গণ আন্দোলনের দরকার এবং বামফ্রন্ট সরকার সেটাই করছে। মুখ্য সচেতক মহাশয় যে কথা বলেছেন, সামগ্রিকভাবে আজকে সেই ব্যাপারে সকলের সহযোগিতা দরকার, শুধু কনভেনশন করলেই হবে না, এই কু-সংস্কারের বিরুদ্ধে আমাদের এক জায়গায় জড়ো হতে হবে।

**Mr. Speaker :** The attention has been drawn by the Honourable Members Shrimati Maharani Konar and Shri Amar Banerjee. I have also had the occasion to go through the article appearing in the magazine section of the sunday Telegraph, yesterday's eddition. Now, this article is appearing in the magazine section of a newspaper. I think, we the responsible members, should all be concerned, if the story is true. It should not be politicalized, first thing. It is a social stigma. It is a bad thing for our society.

[1-50—2-00 P.M.]

It requires joint effort by all the honourable members to meet the situation and not by accusing each other. Now, at the first instance I would request the Government to let this House know about the actual position. Let there be an enquiry on it and submit a report. I think the Government should make a statement in this regard by the 16th of May. Let us know what is the actual position because this story appeared in the magazine section of the newspaper. Let us wait till the report comes. Let us be sober. We should not blame each other.It is a social stigma. I think the people of West Bengal would not support it. We do not support it. There may be a minor section of the society who are supporting this, but the large section of the people of West Bengal do not support it.

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কলকাতা এবং হাওড়ায় প্রায় ২৩৯ জন মানুষের ভাগ্য নিয়ে এই দপ্তর ছিনিমিনি খেলছে। আপনি জানেন হোমগার্ড থেকে এই ২৩৯ জন কর্মচারী এই কলিকাতা কর্পোরেশন এবং হাওড়ায় পাম্প ড্রাইভার হিসাবে ডেপুটেশনে যায়। তারপর ১৮ বছর ধরে এদের নিরবিচ্ছিন্ন চাকরি হয়, কোনও ব্রেক নেই, কিন্তু তা সত্বেও এদের ভাগ্য নিয়ে ছিনিমিনি খেলা হচ্ছে। হাওড়ায় কর্পোরেশন হবার পাম্পগুলি হ্যান্ড ওভার করলেন কিন্তু মানুষগুলিকে হ্যান্ড ওভার করা হল না। এই ২৩৯ জন কর্মচারী অসহায় অবস্থার মধ্যে আছে। সুভাষ চক্রবর্তী মহাশয় সিকিউরিটি স্টাফ ইউনিয়ন বলে একটা ইউনিয়ন করেছেন, এই ইউনিয়ন দাবি করছে এই ইউনিয়ানের যারা ২/৪ বছর কাজ করেছে তাদের আগে পার্মানেন্ট করতে হবে। আমি পৌরমন্ত্রীকে অনুরোধ করছি ১৮ বছর ধরে যদি কোনও মানুষ নিরবিচ্ছিন্নভাবে চাকরি করে কোনও দপ্তরে তাহলে পার্মানেন্ট হবার যোগ্যতা আছে কি না। এই মুহূর্তে কলকাতা কর্পোরেশনে এবং হাওড়া কর্পোরেশন দপ্তর থেকে বলে দেওয়া হোক ২৩৯ জন মানুষকে অবিলম্বে পার্মানেন্ট করা হবে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। আজকে ভারতের গণতান্ত্রিক যুব ফেডারেশন সহ অন্যান্য বামপন্থী যুব সংগঠনগুলি রাজ্যের মুখ্যমন্ত্রীর কাছে স্মারকপত্র দিচ্ছে এবং দীর্ঘদিন ধরে দাবি করছে চাকরির দরখাস্তে পোস্টাল অর্ডার না নেওয়া সম্পর্কে। পোস্টাল অর্ডারে ৪০/৫০ টাকা খরচ হয়ে যায় কোনও কোনও ক্ষেত্রে। কেন্দ্রীয় সরকারের চাকরির ক্ষেত্রে বিশেষ করে পোস্টাল অর্ডার নেওয়া হয়, রাজ্যের বেসরকারি ক্ষেত্রেও নেওয়া হয়। একদিকে যেখানে ৩ কোটি বেকার, সারা ভারতবর্ষে গ্রামীণ বেকারের সংখ্যা আরও ১০ কোটি, এই রকম একটা অসহনীয় অবস্থায় বেকার যুবকদের কাছে এই ধরণের পদক্ষেপ নেওয়া অত্যন্ত

**লজ্জার বিষয়।** আমি আপনার মাধ্যমে দাবি করছি চাকরির বিষয়ে পোস্টাল অর্ডার নেওয়া এটা বাতিল করা হোক।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, আমাদের বিধানসভার ঐতিহ্য আছে, যখন দেশের ঐক্য এবং অখন্ডতার প্রশ্ন আসে তখন আমরা বারে বারে উদ্বেগ প্রকাশ করে থাকি। আজকে চিকেন লেক এলাকায় এবং ছাম্ব এলাকায় পাকিস্তানী সেনা বাহিনী তাদের শ্রেষ্ঠব্রিগেডিয়ার বাহিনী দিয়ে আমাদের সীমান্তবর্তী এলাকায় উত্তেজনা সৃষ্টি করছে, এগিয়ে আসছে এটা আমাদের উচ্চ পর্যায়ের গোয়েন্দা অফিসার জানিয়েছেন। চেনার নদীর ব্রিজ সীমান্তবর্তী এলাকা রাজৌরী এবং পুঞ্চের সংযোগ রক্ষা করছে, তা বিচ্ছিন্ন করে দেওয়ার দিকে পাকিস্তানী সেনা বাহিনীর তৎপরতা লক্ষ্য করা যাচ্ছে। আমাদের সীমান্তের প্রশ্নে যেখানে আমাদের প্রতিবেশি রাষ্ট্র পাকিস্তানের সঙ্গে শান্তি বজায় রেখে চলতে আমরা আগ্রহী সেখানে সেই পাকিস্তানের আক্রমণাত্মক ভূমিকা আমাদের উদ্বিগ্ন করে তুলেছে। আমাদের বিধান সভা আর কয়েকদিন চলবে, আমাদের সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে এই সম্বন্ধে সভাকে অবহিত করুন।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্প বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এবং এই সভার একটি সাংঘাতিক বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আসানসোলের লক্ষ লক্ষ টাকার কয়লা পাচারের ঘটনা এর আগে বেরিয়েছে। সি.এল.এর চিমাকুড়ি ৩নং পিট কোলিয়ারি এবং মাহুতিডিহি কোলিয়ারি থেকে এই কয়লা পাচার হয়েছে এই অঞ্চলের জেনারেল ম্যানেজার এবং বেশ কয়েকজন উচ্চ পদস্থ অফিসার এর সঙ্গে জড়িত রয়েছে বলে অডিট রিপোর্ট বেরিয়েছে চিমাকুড়ি ৩ নং পিটের অডিট রিপোর্ট বেরিয়েছে। অডিট রিপোর্টে বলা হয়েছে এই ৩ নং পিট কোলিয়ারিতে ৩ হাজার মেট্রিক টন কয়লা থাকার কথা, কিন্তু হিসাবে দেখা যাচ্ছে পুরো কয়লাই নেই। মাহুতিডিহি কোলিয়ারিতেও এই রকম ঘটেছে। জেনারেল ম্যানেজার এর সঙ্গে জড়িত আছে বলে রিপোর্টে বলা হয়েছে। এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগে আমরা মুখ্যমন্ত্রীর বিদেশ যাত্রার সমালোচনা করেছি। কিন্তু আজকে আমরা মুখ্যমন্ত্রীর বিদেশ যাত্রাকে শুভ যাত্রা হিসাবে কামনা করছি। তার কারণ, তিনি আগামীকাল হ্যানয় যাচ্ছেন ভারত সরকারের প্রতিনিধি হিসাবে এবং তিনি সঙ্গে বুদ্ধদেববাবুকে নিয়ে যাচ্ছেন। মুখ্যমন্ত্রী হ্যানয় যাচ্ছেন ভিয়েৎনামের বহু লড়াকু নেতা হোচিমিনের জন্মশতবার্ষিকী অনুষ্ঠানে অংশ গ্রহণ করতে ভারত সরকারের প্রতিনিধি হিসাবে। আসলে প্রাধানমন্ত্রী ভি.পি. সিং-এর যাওয়ার কথা ছিল। তিনি যেতে পারছেন না। তাই প্রধানমন্ত্রী আমাদের মুখ্যমন্ত্রীর উপর এই দায়িত্ব দিয়েছেন। সুতরাং এটাকে আমরা কখনই প্লেজার ট্রিপ বলতে পারব না। এটা নিশ্চয় দেশের একটা খুব গুরুত্বপূর্ণ ব্যাপার এবং দেশের প্রতিনিধিত্ব করতে যাচ্ছেন। যুদ্ধে বিধ্বস্ত যুদ্ধোত্তর ভিয়েতনামের অর্থনীতিকে তারা আধুনিকীকরণ করার চেষ্টা করছেন। কিভাবে তারা সেই চেষ্টা করছেন সেটা নিশ্চয়ই

মুখ্যমন্ত্রী দেখে আসবেন। এই প্রসঙ্গে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে শুধু একটি অনুরোধ করছি যে, ভি.পি. সিং এই ফরেন ট্রিপে পাঠালেন বলে তিনি যেন এতেই সন্তুষ্ট হয়ে না যান, তিনি যেন কেন্দ্রীয় সরকারের উপর যথেষ্ট চাপ সৃষ্টি করে রাখেন। চটকল জাতীয়করণ, হলদিয়া, মাসুল সমীকরণ ইত্যাদি দাবি আদায়েরও জন্য কেন্দ্রের উপর চাপ সৃষ্টি করে চলেন এবং তিনি যেন সন্তুষ্ট হয়ে ভুলে না যান—তাঁর কাছে এটাই আমাদের অনুরোধ।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারকে কেন্দ্রীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে বলছি। একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে। হাওড়া স্টেশন হচ্ছে আমাদের পূর্বাঞ্চলের একটি বৃহৎ রেলওয়ে জংশন। গত সপ্তাহে দুদিন সেখানে যাত্রীরা কোনও জল পায়নি। গত ৮ তারিখে আমি সেখানে জল পাইনি। আমার সঙ্গে ফ্রিডম ফ্রাইটার ছিল বলে শেষ পর্যন্ত আমাকে মিনারেল ওয়াটার কিনতে হয় ১৪ টাকা দিয়ে। আগে আমি ১০ টাকা দিয়ে কিনেছি। হঠাৎ বেড়ে সেটা ১৪ টাকা হয়ে গেল। আমি রেল কর্মচারিদের এই ব্যাপারটা জিজ্ঞাসা করেছিলাম। তারাও বলল মাঝে মাঝে এই রকম হচ্ছে। যাত্রীরা যাতে জল পায়, পরিসেবা যাতে বৃদ্ধি পায় সেই জন্য রেলমন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছেন। কাজেই সেই প্রতিশ্রুতি যাতে রক্ষিত হয় সেটা তারা একটু দেখুন।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বিধানসভাতে ওয়ান ওয়ের কথা উঠেছে। ডালহাউসি স্কোয়ার, স্ট্রান্ড রোড, ব্রাবোর্ন রোডে ওয়ান ওয়ে সিস্টেম চালু করা হয়েছে। তার জন্য সমস্ত যাত্রীদের দুর্ভোগ পোহাতে হচ্ছে। এটা কলকাতার পুলিশ মহলে অন্তর্দ্বন্দ্ব সৃষ্টি করে দিয়েছে। কলকাতা পুলিশ কমিশনার চাইছেন ওয়ান ওয়ে সিস্টেম উঠে যাক এবং আগেকার সিস্টেমই বহাল হোক। যুগ্ম কমিশনার মিঃ হান্ডা তিনি অনেক উর্ধ্বতন মহল মন্ত্রীর দ্বারা প্রভাবিত হয়ে বলছেন ওয়ান ওয়ে সিস্টেমই চালু থাক। তাই কমিশনার এবং যুগ্ম কমিশনারের মধ্যে বিরোধ দেখা দিয়েছে। এতে সাধারণ মানুষের প্রাণ যাবার উপক্রম হয়েছে। আমি তাই অনুরোধ করছি আগেকার সিস্টেমই বহাল করা হোক এই ওয়ান ওয়ে সিস্টেম উঠিয়ে দিয়ে।

[2-00—2-10 P.M.]

**শ্রী নির্মল সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎমন্ত্রী, মাননীয়া ত্রাণমন্ত্রী এবং মাননীয় পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত শুক্রবার, ১১.৫.৯০ তারিখে মগরাহাটে জনবহুল রাস্তার উপর একটি অত্যন্ত মর্মান্তিক দুর্ঘটনা ঘটে গিয়েছে, আমি সেই ঘটনাটির কথাই বলছি। সেখানে রাস্তার পাশে বিদ্যুৎ কর্মীরা কাজ করছিলেন, হঠাৎ তারে বিদ্যুৎ এসে যায় এবং যে কর্মীটি কাজ করছিলেন তিনি ছিটকে পড়ে যান। তারটিও সঙ্গে সঙ্গে নিচে ছিঁড়ে পড়ে যায়। সেই সময় পথ দিয়ে ২৩ বছরের এক যুবক, তার নাম নায়েব আলি শেখ এবং তার মা ৬০ বছরের বৃদ্ধা যাচ্ছিলেন, তাদের উপর তারটি গিয়ে পড়ায় সঙ্গে সঙ্গে তাদের মৃত্যু ঘটে। তার এক আত্মীয় অল্পের জন্য বেঁচে যান। মাননীয় বিদ্যুৎমন্ত্রীর কাছে অনুরোধ, এই সময় তারে হঠাৎ কি করে বিদ্যুৎ

চলে এলো তিনি যেন তদন্ত করেন এবং এ বিষয়ে যেন তিনি অবিলম্বে প্রোটেকশন নেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এই হাউসে বহুবার একসঙ্গে সদস্যদের প্রিভিলেজের ব্যাপারে একমত হয়েছি। সেখানে যেকোনও দলের সদস্য যখন আক্রান্ত হন বিভিন্ন কারণে তখন আমরা সে বিষয়ে আলোচনা করেছি। সম্প্রতি শ্রী রবীন মন্ডল, মাননীয় সদস্য, তিনি শ্রী সোমেন মিত্র সম্পর্কে এখানে উদ্বেগ প্রকাশ করেছিলেন এবং আলোচনা করেছিলেন। আমি স্যার, গত কয়েকদিন ধরে দেখছি—আর.এস.পি'র সদস্য শ্রী জয়ন্ত বিশ্বাস তিনি সেচ বিভাগের ব্যয়বরাদ্দের উপর বিতর্কে অংশ নিয়েছিলেন এবং তারপর সংবাদপত্রে দেখতে পাচ্ছি যে ক্রমাগত এই শব্দটা আসছে যে, ও কি বলেছে এখান থেকে তুলে নিয়ে যাওয়া হয়েছে এবং তারপর তাকে সেনসার করা হচ্ছে। হাউসে যা বলা হয়েছে সেখানে এমন কি হাইকোর্টেরও ক্ষমতা নেই তাকে সেনসার করার, আপনি ছাড়া। স্যার, আমি আর.এস.পি'র সদস্য জয়ন্ত বিশ্বাস বলে বলছি না—সেদিন আমি ছিলাম, জয়ন্ত বিশ্বাস এমন কুরুচিপূর্ণ কথা বলেন নি যা থেকে দেবব্রতবাবু অথবা সরকারপক্ষের মানুষ অথবা আপনি নিজে—সেনসার করার মতো কঠিন কথা বলেন নি। আর সেনসার করার অধিকার যদি হাউসের বাইরে চলে যায়, হাউসে যে বক্তব্য রাখা হয়েছে তাহলে তা উদ্বেগজনক।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি, আপনি প্রিভিলেজের নোটিশ দিন, আমি সেটা কনসিডার করে দেখব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, শুধু সেনসার নয়, যতরকমভাবে সাজা দেওয়া যায় তাকে এভরিডে হিউমিলিয়েট করা হচ্ছে। জয়ন্তবাবু এখানে আছেন তিনি বলুন। এটা স্যার, অ্যান্টি ডিফেকশানের মধ্যেও পড়ে না। উনি ভোট কাস্ট করেন নি দেবব্রতবাবুর বিরুদ্ধে। সুতরাং এখানে পার্টি অ্যান্টি ডিফেকশানের প্রশ্নও আনতে পারেন না। হাউসের একজন সদস্য হিসাবে যে অধিকার এবং ক্ষমতা আপনি দিয়েছেন, যে প্রিভিলেজ দিয়েছেন তা কার্টেল করা যায় না। সেখানে এই ওয়ার্ড ইউজ করা হচ্ছে, সেনসার করার কথা হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** আপনি প্রিভিলেজের নোটিশ দিন আমি দেখব। প্রিভিলেজের নোটিশ না দিয়ে এইভাবে বলে লাভ কি? এরমধ্যে রেলেভেন্সি কোথায়?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি যদি বলেন আমি নোটিশ দিয়ে দেব। রবীনবাবুও কিন্তু সোমেন মিত্র সম্পর্কে আধঘন্টা ধরে বলেছিলেন। আমি স্যার, বলছি জয়ন্তবাবুর মতোন অন্যান্যরা দুর্ভোগে ভুগবে। আমি ওঁনার প্রবলেমের জন্য বলছি যে আপনি প্রটেক্ট করুন। একজন সদস্য হিসাবে আমি চাই যে জয়ন্তবাবুকে প্রটেকশন দেওয়া হোক। পার্টি অথবা পার্টির বাইরের লোক.....

**Mr. Speaker :** He is quite capable of protecting himself.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, এইভাবে সেনসার করবে? আপনি এটা দেখুন, এটা সকলের ব্যাপার।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার, সুব্রতবাবু খুব ভুল করছেন। আমাদের পার্টি হচ্ছে মার্কসিস্ট, লেলিনিস্ট পার্টি। আমাদের পার্টির চরিত্র একটা মনোলিথিক চরিত্র। এখানে ফারাক-টারাক নেই। ব্যাপার হচ্ছে, আমি সেদিন যা বলেছি তা ব্যুরোক্রাসির বিরুদ্ধে বলেছি, আমলাতান্ত্রিক ব্যবস্থার বিরুদ্ধে বলেছি, অ্যাডমিনিস্ট্রেটিভ ল্যাপসের বিরুদ্ধে বলেছি। স্যার, আপনি প্রাজ্ঞ লোক, আপনার পড়াশুনা আছে আপনি সবই বোঝেন। আপনাকে নতুন করে কিছু বলার নেই। যেক্ষেত্রে মন্ত্রীদের অনেক সময় অমান্য করা হচ্ছে সেইসব ঘটনার কথা আমি উল্লেখ করেছি। ব্যক্তি মন্ত্রীর বিরুদ্ধে আমার কোনও আক্রমণ নেই। সুব্রতবাবু অকারণে উদ্বিগ্ন হচ্ছেন এবং আমাকে প্রোটেকশন দিতে চাইছেন। আমাকে প্রোটেকশন ওঁনাকে দিতে হবে না। প্রোটেকশন নেবার পক্ষে আমি একাই যথেষ্ট।

## LEGISLATION

**The West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and posts) (Amendment) Bill, 1990.**

**Shri·Dinesh Chandra Dakua :** Sir, I beg to introduce the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 1990.

(Secretary then read the Title of the Bill)

**Shri Dinesh Chandra Dakua :** Sir, I beg to move that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment), Bill, 1990, be taken into consideration.

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মিঃ স্পিকার, স্যার, ১৪ বছর আগে এই বিধানসভায় একটা ছোট বিল পাশ হয়েছিল। সেই বিলটার একটা অ্যামেন্ডমেন্ট আজকে আমাদের সামনে এসেছে। ১৪ বছরের মধ্যে আর একটা অ্যামেন্ডমেন্ট হয়েছিল যে, কত টাকা চাকরির ক্ষেত্রে মাইনে হলে পরে সেই পোস্টের প্রমোশনের ক্ষেত্রে কোনও রিজার্ভেশন থাকবে না। আজকে সেটার পরিবর্তে ৬ হাজার টাকা পর্যন্ত লিমিটেশন দিয়ে—যদি কোনও চাকরিতে সর্বোচ্চ ৬ হাজার টাকা মাইনে হয়, তাহলে সেই চাকরির কোনও প্রমোশনের ব্যাপারে রিজার্ভেশন থাকবে না। স্যার, আমি এই স্বল্প সময়ের মধ্যে কতগুলি জিনিস মন্ত্রী মহোদয়ের সামনে আনতে চাইছি যে, একটা অপূর্ণ বিল তাড়াহুড়ো করে পাশ করা হয়েছিল, ফলে সেই বিলকে বাস্তবে কার্যকর করা সম্ভব হয় নি গত ১৪ বছরে। অত্যন্ত দুঃখ এবং বেদনা নিয়ে আমাকে বলতে হচ্ছে যে, বিলটার মধ্যে পারসেন্টেজ অফ্ সার্ভিস সম্বন্ধে যে কথা লেখা আছে—১৫ পারসেন্ট এবং ৫ পারসেন্ট—সেখানে ১৪ বছরে আমরা পৌঁছতে পারি নি। এমন কি কাছাকাছিও আমরা যেতে পারি নি। আমাদের সমস্ত প্রচেষ্টা ব্যর্থ হয়েছে। স্ট্যাটুটরি ব্যবস্থা

থাকা সত্ত্বেও, বিলের পেছনের দিকে অ্যাপেন্ডিক্স থাকা সত্ত্বেও সেগুলি কেউ ভর্তি করে নি, কোনও ডিপার্টমেন্ট ভর্তি করে নি। ভর্তি না করার ফলে যত-টুকু সুযোগ আইনে ছিল ততটুকু সুযোগও পশ্চিম বাংলার তফসিলি এবং আদিবাসীদের কাছে পৌছায় নি। আমি মন্ত্রী মহোদয়কে ব্যক্তিগতভাবে একথা বলছি না। কিন্তু তাঁদের ১৩ বছরের রাজত্বকালে তাঁরা এই বিলটিকে কার্যকর করে তুলতে পারেন নি। তা যদি না পেরে থাকেন তাহলে—১৫ পারসেন্ট এবং ৫ পারসেন্ট যদি পূরণ না করতে পেরে থাকেন তাহলে—শুধু এই একটা অ্যামেন্ডমেন্ট এনে কি লাভ হবে? ৬ হাজার টাকা পর্যন্ত কারো যদি মাইনে হয়ে থাকে তাহলে তার ক্ষেত্রে প্রমোশনের রিজার্ভেশন থাকবে না, এটা করে লাভ কি? গত মার্চ মাসে একটা নোটিফিকেশন হয়, সেই নোটিফিকেশনের মধ্যে দিয়ে সিডিউল্ড কাস্টদের ২২ পারসেন্ট এবং সিডিউল্ড ট্রাইবদের ৬ পারসেন্ট—রিজার্ভেশন আপনি মেনে নিয়েছেন।

[2-10—2-20 P.M.]

আইনের স্ট্যাটুটরি প্রভিশন সত্ত্বেও ১৫ পারসেন্ট এবং ৬ পারসেন্ট আমাদের পশ্চিমবঙ্গে কার্যকর করতে পারেন নি। কেন সেটা এই আইনের মধ্যে, বিধানসভার মধ্যে আসবে না? এক্ষেত্রে একটি নোটিফিকেশনের মূল্য অনেক কম। সেই মূল্য বেশি হবে যদি স্ট্যাটুটরি প্রভিশনের মধ্যে সেটাকে নিয়ে আসেন। সেজন্য আমি চাইছি, ২২ পারসেন্ট এবং ৬ পারসেন্ট যে রিজার্ভেশন ব্যবস্থা করলেন থ্রু এ নোটিফিকেশন গেজেট পাবলিকেশন করে গভর্নরকে দিয়ে একটা স্টেটমেন্ট করিয়ে সেটা আইনে সংশোধন করে সেই আইনের মধ্যে দিয়ে নিয়ে আসা উচিত। কারণ আইন করেও সেটা মানানো যাচ্ছে না। এমন সব এলিট ব্যুরোক্র্যাটস্ আছেন যাঁরা কোনওরকমভাবে এটা বাস্তবায়িত করতে চাইছেন না। আপনার বিরুদ্ধে বলবার কিছু নেই, কিন্তু ব্যুরোক্র্যাটদের দেখুন। সেখানে কিছু কিছু ব্যুরোক্র্যাট আছেন যাঁরা সিডিউল্ড কাস্টস, সিডিউল্ড ট্রাইবসদের নাম শুনলেই আতঙ্কে আঁতকে ওঠেন। ১৫ এবং ৫ পারসেন্ট করতে চেয়েছেন, সেখানেও ব্যাকলগ হয়ে আছে। এই হাউসে কয়েকদিন আগে কোয়েশ্চন করেছিলেন তুহিন সামন্ত এবং অশোক ঘোষ, কিন্তু তার উত্তর যা দিলেন তাতে দেখলাম, ১৪ বছরে ১৫ পারসেন্ট কেন, তার অর্ধেকও পৌছাতে পারেন নি। এই উত্তরই হাউসে দেওয়া হয়েছে। এই যদি অবস্থা হয়ে থাকে তাহলে আমি বলব, কাদের উপর নির্ভর করছেন—এলিটদের উপর, ব্যুরোক্র্যাটদের উপর? আমি জানি, সেই ব্যুরোক্রাটরা অস্ত্র শানাচ্ছে কিভাবে আদিবাসী এবং তফসিলিদের জন্য কনস্টিটিউশনের আর্টিকেল ১৬ যে কথা বলা আছে, ৪৬ আর্টিকেলে যে কথা বলা আছে সেই আর্টিকেলগুলিকে যাতে বাস্তবায়িত না হতে পারে তার জন্য। সেজন্য আজকে ব্যুরোক্র্যাটরা চেষ্টা চালাচ্ছেন। কিন্তু আমরা আর্টিকেল ১৬ কার্যকর করব বলে প্রতিশ্রুতিবদ্ধ। আমি শুধু একটি প্রশ্ন করতে চাই, বিগত ১৪ বছর আইন পাশ হয়েছে, কিন্তু আইন থাকা সত্ত্বেও যারা অন্যায়ভাবে রিক্রুট করেন নি সেই অন্যায়ভাবে রিক্রুটমেন্ট না দেওয়া সত্ত্বেও সেকশন ৭-য়ে একজন ব্যুরোক্র্যাটের বিরুদ্ধেও কি শাস্তিমূলক ব্যবস্থা করবার জন্য প্রসিকিউশনের ব্যবস্থা করেছেন? সেক্ষেত্রে আইনের সেকশন

৭-এর প্রভিশন অনুযায়ী তাদের বিরুদ্ধে মামলা দায়ের করবেন, পানিশমেন্ট দেবার ব্যবস্থা করবেন, কিন্তু একটিও মামলা হয়নি। এই ১৩ বছর ধরে ফর্ম যেগুলো দেওয়া আছে সেগুলো পূরণ করতে হবে। যে অ্যানেকসার দেওয়া আছে—অ্যানেকসার ৩ এবং আদার অ্যানেকসার-১, ঐ অ্যানেকসার কেউ পূরণ করেছেন কোনও দপ্তরে কোনও আমলা বলতে পারবেন? যখন কোয়েশ্চেন করি তখন আমি জানতে পারি যে, এইরকম কম করে ৪৫ টি কোয়েশ্চেন করা হয়েছিল হাউস বসবার দশ দিন আগে। তুহিন সামন্ত এবং অশোক ঘোষ দিয়েছিলেন ৪৫টি কোয়েশ্চেন। আজকে হাউস চলছে কতদিন? ৪/৫টি প্রশ্নের উত্তর দিয়ে বাকি প্রশ্নের উত্তর দেওয়ার প্রয়োজন মনে করেন না কেন? উত্তর কেন দেন না? এতো প্রতি বছরেই অ্যানেকসার-১এ লেখা আছে যে সিডিউল্ড কাস্ট'এ কজন, জেনারেল ক্যাটাগোরিতে কতজন, ট্রাইবাল কতজন চাকরি পেল সেগুলো ব্যুরোক্র্যাটস্ যাঁরা তাঁরা যদি না করে থাকেন তাহলে তারজন্য তাঁদের আপনি পানিশমেন্ট দিচ্ছেন না কেন? তাঁরা একদিনের মধ্যে সেগুলোর উত্তর দিলে সেগুলো আপনি অনারঅ্যাবল মেম্বারদের কাছে উত্তরগুলো দিতে পারেন? সেজন্য এই বিলের মধ্যে আমাদের আশঙ্কা আছে। ১৯৭৬ সালে যখন বিলটা তাড়াহুড়ো করে পাশ করা হয়েছিল তখনই এই আশঙ্কা থেকে গিয়েছিল, আজকে আপনি এই সংশোধনীতে এগুলোর জন্য কোনও অ্যামেন্ডমেন্ট করেন নি। আপনি এক একটা করে দেখুন। প্রথমত আপনি দেখুন, সেকশান "বি" .. An establishment in the private sector means any industry trade business and occupation which is not an estalishement in the private sector and or was not been taken over. এখানে অ্যাড করে দিন "হ্যাজ নট টেকেন্" .. any public finance from the Government or from any financial institution of the Government. They must come within the perview of that sector. আমি সেকশন-৩ টা বলছি, এখানে সেকশন ৩বি-তে বলছে এনি এমপ্লয়মেন্ট ইন ওয়েস্ট বেঙ্গল হায়ার জুডিশিয়ারি লিমিটেড সার্ভিস। অর্থাৎ হায়ার জুডিসিয়ারিতে সিডিউল্ড কাস্টের কারও ঢুকবার ব্যবস্থা নেই, কোনও রিজার্ভেশনের ব্যবস্থা নেই। সিডিউল্ড কাস্টের ছেলেদের সেখানে চাকুরি করার কোনও অধিকার নেই। ইট স্যুড বি অমিটেড্। সেকশন ৩-তে যেটা বলা হয়েছে—এনি এমপ্লয়মেন্ট হুইচ ইজ ইন দি ওপিনিয়ন অব স্টেট গভর্নমেন্ট ইজ অব সায়েন্টিফিক অ্যান্ড টেকনিক্যাল নেচার। এটা তো ডেফিনেশন হল না? এর অর্থ, সায়েন্টিফিক যদি একজন ডাক্তার, তিনি যত বড় ডাক্তারই হোন না কেন তাঁকে হি ইজ নট সায়েন্টিফিক অ্যান্ড টেকনিক্যাল—টেকনিক্যাল বলতে পারছেন না। হি ইজ এ সায়েন্টিস্ট অর সায়েন্টিফিক অর টেকনিক্যাল প্যার্সন, এদের কথা আপনি বলতে পারছেন না। একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে আপনি নেক্সস্ট সায়েন্টিফিক বলতে পারছেন না। কিন্তু সে যেইমাত্র চিফ ইঞ্জিনিয়ার কি না অ্যাডিশন্যাল ইঞ্জিনিয়ার হয়ে যাবেন, আর কেউ হবে না—ডাক্তার হবে না, আর কেউ হবে না, কাজেই দিস স্যুড বি অমিটেড। এনি এমপ্লয়মেন্ট হুইচ ইজ ইন দি অপিনিয়ন অব দি স্টেট গভর্নমেন্ট। অপিনিয়ন অব দি স্টেট গভর্নমেন্ট হুইচ ইজ ইন দি অপিনিয়ন অব দি স্টেট গভর্নমেন্ট। অপিনিয়ন অব দি স্টেট

গভর্নমেন্ট যে নট বি অপিনিয়ন অব দি গভর্নমেন্ট। হু উইল কনডিশন দি অনারএ্যাবল্ মিনিস্টার? কাজেই আমি এর সম্পূর্ণ বিরোধী। ইট স্যুড বি রিপিল্ড। ৩(বি) অ্যান্ড ৩(সি) টু বি অমিটেড। তাই রিপিট। এবারে 'ডি'তে আসুন। আর একটু নিচে আসুন সেকশন এ। সেকশন ৩(বি)তে রিক্রুটমেন্ট সম্বন্ধে বলা হয়েছে। সেকশন ৩(ডি)তে দেখুন বলা হয়েছে স্ট্যাটুটরি রাইটস টু বি গিভেন সাবজেক্ট টু দি আদার প্রভিশন অব দি অ্যাক্ট ১৫ পারসেন্ট এই ১৫ পারসেন্ট এখানে আইনের মধ্যে থেকে যাচ্ছে। এটা অমিট থেকে যাচ্ছে। আপনি নোটিশ দিচ্ছেন—এখানে ২২ করে দিন এবং পরে সিডিউল্ড ট্রাইবদের ২০ পারসেন্ট করে দিন। আপনি একটা স্ট্যাটুটরি ক্ষমতা দিন। এখন প্রভিশনটা আছে ম্যাকসিমাম ২৫ পারসেন্ট। সেখানে ৩৫ পারসেন্ট নিয়ে আসুন। টু পারসেন্ট ব্যাকলগ ফিল আপ করে যেখানে ১০ পারসেন্ট আছে সেখানে ৩৫ পারসেন্টে নিয়ে আসুন। আপনি একবার যখন অ্যামেন্ডমেন্ট আনছেন, এটাকে করে দিন। সেকেন্ড প্রভিশনে বলা আছে প্রভাইডেড ইন রেসপেক্ট অব দি ওয়েষ্ট বেঙ্গল সিডিউল্ড সার্ভিস (জুডিসিয়াল) পারসেন্টেজ উইল বি ১০ পারসেন্ট ফর সিডিউল্ড কাস্ট অ্যান্ড ৫ পারসেন্ট ফর সিডিউল্ড ট্রাইব।

[2-20—2-30 P.M.]

এক্ষেত্রে ১৫ পারসেন্ট থেকে ১০ পারসেন্টে নামানো হয়েছে। এটা আমি সম্পূর্ণভাবে আপত্তি করেছিলাম। একজন এল এল বি পাশ করা এডুকেটেড সিডিউল কাস্ট ছেলের প্রোমোশন পাওয়ার ক্ষেত্রে বছরে যে সংখ্যা ছিল এইবছরে সেই কোটা নামিয়ে দেড় লক্ষতে আনা হয়েছে। এরমধ্যে ডাক্তার আছে, ইঞ্জিনিয়র আছে এবং অ্যাডভোকেটও আছে। কিন্তু তাদের ক্ষেত্রে এই নিয়মটা বেধে দেওয়া হল। অর্থাৎ মেরিট থাকলেও হায়ার জুডিসিয়াল প্রমোশান দেওয়া হবে না। এইভাবে প্রমোশন আটকে দেওয়া হচ্ছে। এলিট এবং ব্যুরোক্র্যাটদের কথা আপনারা শুনছেন কেন? এদের কথায় আপনারা এইসব করছেন। সেইজন্য বলছি সেকটর (৪) টা দেখুন, The members of the Scheduled Castes and Scheduled Tribes shall be entitled to a commission of five years over the prescribed maximum age limit for appointment of any services post. তারপরে সেক্টর ৫-তে ২০ পারসেন্টে এবং ৬ পারসেন্টের ব্যাপার আছে। এটা ইনক্লুড করে দেওয়া উচিত। কিন্তু সেক্টর ৫(বি)তে টু বি রিপিল্ড। এটা সম্পূর্ণভাবে অর্থহীন হয়ে গেছে। তারপরে আরেকটা জিনিস, রোস্টার যারা ফলো করছে না তাদের কে স্ট্রেনদেন পানিশমেন্ট দেওয়া উচিত। এই বিষয়ে দি এগ্রিভাইসড্ পার্ট মাস্ট হ্যাভ দি রাইট টু গো টু দি কোর্ট ইফ দি কোটা ইজ নট ফিল্ড আপ। এরজন্য পানিশমেন্ট দিন এবং কম করে ১ হাজার টাকা পানিশমেন্ট হওয়া উচিত। অথবা ২ বছরের জেল হওয়া উচিত। এইবারে আসুন সেক্টর(৮)তে, এখানে কি বলা হয়েছে, No prosecution for an offence under this Act. shall be instituted except by or with the sanction of the State Government. এটাও অমিট করে দেওয়া উচিত। আর একটা দেখুন নর্মাল জোন কনসিডারেশন এটা আর একটা ভাঁওতা, বঞ্চনা। নর্মাল জোন কনসিডারেশনে প্রমোশন না দেওয়ার জন্য একটা ফন্দি

ফিকির করেছেন। ধরুণ ৬০ জনকে চাকরি দিচ্ছেন, ৫০ জনের নাম থাকবে উপরে সিরিয়ালি, সেই ৫০ জনকে নিয়ে নিলেন তার পরে আপনি আবার পরের বছরে ৮ জনকে ডাকলেন, এইভাবে ৫ × ৮ অর্থাৎ ৪০ জনকে কনসিডারেশন জোনে সিডিউল্ড কাস্ট নেবেন না। এটা একটা বঞ্চনা, আবার নামগুলি সকলের পরে। অর্থাৎ ৫০ জন যদি থাকে তাহলে ৫২ জন হবে তাদের। আবার পরের বছরে ৮ জনকে নিয়ে নিলেন এইভাবে বঞ্চনার শিকার হচ্ছে তারা, ফলে দেখা যাচ্ছে জোন কনসিডারেশনটা অনেক ব্রেন খাটিয়ে তারা এটা করেছেন এই প্যানেল প্রভিশনটা। অ্যাবলিশান অফ স্যালারি লিমিট এটা মাস্ট বি ডান, সিভিল সার্ভিসে, জুডিসিয়ালিতে ১০ শতাংশর জায়গায় ২২ শতাংশ আর ৬ শতাংশ প্রভাইডেড, এটার প্রভিশন শুড বি স্ট্রিনজেন্ট; এখানে আপনি ৩বি কে রিপিল করুন। এ.পি..পিদেরকে আপনি বিভিন্ন জায়গায় পার্মামেন্টভাবে নিযুক্ত করেছেন কিন্তু অনেক জায়গায় একটাও সিডিউল্ড কাস্ট পায়নি। আই চ্যালেঞ্জ নট এ সিঙ্গেল এস.সি. এল.এল.বি. হ্যাজ বিন অ্যাপয়েনটেড দেয়ার। তিন বছর প্রাকটিশ থাকলে সেখানে যেতে পারেন, আমি তো জানি ১০/২০ বছর ধরে অনেকে প্রাকটিশ করছেন তাদের একজনও রিক্রুট হয়নি। যে কোনও কারণেই হোক আনফরচুনেটলি হাওড়াতে একজনও পায়নি। আমি দরকার হলে তাদের নামও করে দিতে পারি, কিন্তু নাম করে আমি তাদেরকে অসম্মান করতে চাই না। আপনি এই আইনটা নিয়ে আসুন যেগুলি লুপহোলস আছে সেগুলি দূর করবার ব্যবস্থা করুন। এই আইনটা আমি এইজন্য আনতে বলছি যে এই আইনটায় এমন ফাঁক ফোকর রয়েছে যে তার ফলে ব্যুরোক্র্যাটসরা আইনকে টেনে ফেলে দিয়েছেন। এই যে ২২ পারসেন্ট আর ৬ পারসেন্ট এই আইনটা পাশ করে একটা নোটিফিকেশন দেওয়া খুব সহজ। কিন্তু ইমপ্লিমেন্টেশন করা তার চেয়েও কঠিন কাজ। সেখানে এই ব্যুরোক্র্যাটসরা বসে আছে, তারা তো আপনার হাতে তামাক খেয়ে চলে যাচ্ছে; কিন্তু আপনি কিছু করতে পারছেন না। আমি এই ব্যাপারে আপনাকে এক একটা করে উদাহরণ দিয়ে দেখিয়ে দিতে পারি, আপনি ওখানে স্ট্রেইনজেন্ট পানিশমেন্টের ব্যবস্থা করুন, এটা কগনিজেবিল অফেন্স। তাই বলছি কম্পালসারি জেলের ব্যবস্থা করুন; কোনও জায়গায় ভয়ের কিছু নেই। আপনি রিপিল করুন, যারা ভায়লেট করছে সেকশন ১৬ এবং সেকশন ৪৬ অফ দি কনস্টিটিউশন। মাননীয় স্পিকার স্যার, আমি আপনাকে বলতে চাই আপনি এই ৫ মিনিট সময়ের ভিতর দিয়ে যে তফসিলি জাতিদের সার্টিফিকেট দেবার ব্যবস্থা করেছেন, ৬ সপ্তাহের মধ্যে এস.সি.দের দরখাস্ত করার পর তাদের চাকরি দেবার ব্যবস্থা থাকতে পারে; এটা আপনি এর মধ্যে আনতে পারতেন। আবার যেগুলি এর মধ্যে দিয়ে আসেনি সেইগুলি নিয়ে আসুন, নিয়ে এসে সেগুলিকে কার্যকর করার ব্যবস্থা করুন। তারপরে আপনি শুধু একটা নোটিফিকেশান দিয়েছেন ১৯৮৯, ৬ সপ্তাহের মধ্যে সার্টিফিকেট দিতে, কিন্তু এটা কোনও অফিসার মানছেন না। আমি গিয়েছিলাম এই ব্যাপারে বারাসাতে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছে, তিনি বললেন আমি এগুলি মানি না, আমি যে প্রোফর্মা করেছি সেই অনুযায়ী হবে, এস.ডি.ও.রা তারা কথা শুনছে না, সেইজন্য বলি আইনের মধ্যে সেগুলিকে যদি লিপিবদ্ধ না করেন তাহলে সেইগুলি কার্যকর হবে না।

এস.ডি.ও.রা বলছে আমরা প্রোফর্মা অনুযায়ী এনকোয়ারি করে করব, তাই বলছি আপনি এটাকে নোটিফিকেশান করুন।

[2-30—2-40 P.M.]

তাহলে কোনওমতেই কার্যকর হতে পারে না এবং সেইজন্য আইনকে সংশোধন করার জন্য বিস্তৃতভাবে সমস্ত আইনকে ভেঙ্গে ফেলে সাজাবার চেষ্টা আপনি করুন, নইলে এই আইনের কোনও মূল্য নেই, এই আইন অর্থহীন। এই জন্য আমি আপনাকে বলব, এইগুলি আপনি নতুন করে সংশোধন করে আনুন। বিস্তৃতভাবে বলার সময় আমার নেই, শুধু আমি আপনাকে এটুকু বলি—আমাদের দলের সদস্যদের সঙ্গে আইন সম্পর্কে বিস্তৃত আলোচনা আপনার হয়েছে কি না, আমি জানি না, তবে আপনি আজকে এই আইনের মাধ্যমে তফসিলি জাতি ও উপজাতিদের কোনও সুযোগ করে দিতে পারেন নি, যথাযথ অধিকার দিতে পারেন নি, এটা আপনি স্বীকার করবেন। ১৫ পারসেন্ট আপনার যে লেটেস্ট ফিগার ছিল, সেখানে ৪৫ ডিপার্টমেন্টসে তফসিলি জাতিদের ক্ষেত্রে ১১.৪৫ পারসেন্ট, আর তফসিলি উপজাতিদের ক্ষেত্রে ৩.২২ পারসেন্ট আপনি ফিলআপ করেছেন, যেখানে আপনার টার্গেট ছিল ১৫ পারসেন্ট ও ৬ পারসেন্ট। সেই টার্গেট আপনারা ফিলআপ করতে পারেন নি, সেই টার্গেটে আপনারা পৌছতে পারেন নি। আপনার এই ফিগারটা ছিল দু'মাস আগেকার, আর সিডিউল্ড ট্রাইবদের ক্ষেত্রে ওটা ১৫ পারসেন্ট নয়, ওটা ২২ পারসেন্ট হবে, ওটা ফিলআপ করতে গেলে আপনাকে চাবুকের শক্তি হাতে নিতে হবে, ব্যুরোক্র্যাটস্‌দের কাছে মাথা নত না করে। আপনার সিমপ্যাথি যদি গরীব মানুষদের প্রতি থেকে থাকে, লাঞ্ছিত মানুষদের প্রতি থেকে থাকে, তাহলে আমি বলব, ব্যুরোক্র্যাটস্‌দের এখান থেকে সরিয়ে দিয়ে আপনার প্রচেষ্টা চালানো উচিত। আপনার যা শক্তি আছে, সোর্স আছে এবং আমাদের বিরোধীদের যে শক্তি আছে, সেটাকে কাজে লাগিয়ে আমাদের একমত হয়ে এই ব্যুরোক্রাটস্‌দের সরাতে হবে। আমার মনে হয়, বামফ্রন্টের যে ৭০ জন এম.এলএ. সিডিউল্ড কাস্ট ও সিডিউল্ড ট্রাইবসের আছে, আমি বলতে পারি আপনি যদি প্রচেষ্টা চালিয়ে যান, তাহলে আমরা বিরোধীরা আপনার পেছনে দাঁড়াব, আপনি মাথা উঁচু করে লড়াই করতে পারবেন এবং আপনার যে শক্তি আছে, সেই শক্তিকে কাজে লাগাতে পারবেন। আপনি যে বিল এনেছেন, এই বিল অপূর্ণ, তাই আমি বিলের প্রতিবাদ করছি এবং বিলকে ঢেলে সাজাবার জন্য আপনাকে অনুরোধ করছি। এই বিলকে বাস্তব করার জন্য আপনি আমাদের হাউসকে অ্যাভয়েড করে ঐ সার্কুলার ইসু করেছেন। বিধানসভার মধ্যে এই আইন পরিপূর্ণভাবে আসেনি, তাই এই আইনকে ভেঙ্গে ফেলে দিয়ে নতুন পরিকাঠামোয় আইন তৈরি করুন, মানুষগুলোর দিকে তাকিয়ে দেখুন, আপনার সেই মমত্ব, সেই শক্তি আছে। কিন্তু আপনি ভয় পাচ্ছেন কেন, এই হাউসের সামনে আপনি বিষয়টা উত্থাপন করুন, সমস্ত রাজনৈতিক দল এক সঙ্গে দাঁড়িয়ে আপনাকে সমর্থন করবে, তফসিলি জাতি ও উপজাতিদের স্বার্থে যে নতুন আইন আপনি নিয়ে আসবেন সেই আইনকে সমর্থন করবে, কিন্তু আপনি যে আইন এনেছেন, সেই আইন

অপূর্ণ, ব্যর্থ, তফসিলি জাতি ও উপজাতিদের স্বার্থ সংরক্ষণে এই আইন সম্পূর্ণভাবে অপারগ। তাই আমি এই আইনের বিরোধিতা করছি এবং ভাল করে আইন আনবার জন্য আপনাকে অনুরোধ করে, আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী দীনেশ ডাকুয়া মহাশয় ওয়েস্ট বেঙ্গল সিডিউল্ড কাস্ট অ্যান্ড সিডিউল্ড ট্রাইবস্ (রিজার্ভেশন অফ্ ভ্যাকানসিস্ ইন সার্ভিসেস অ্যান্ড পোস্টস্) (অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৯০ উত্থাপন করেছেন, সেই বিলের অ্যামেন্ডমেন্ট সম্পর্কে আমি দু-একটা কথা বলতে চাই। আজকে আমাদের বিরোধী পক্ষের একমাত্র বক্তা যে বক্তব্য রাখলেন, তার এই সরেস মাথাটি ১৯৭৬ সালে যদি এইভাবে কাজ করত, এতো খোলাখুলিভাবে কাজ করত, তাহলে বোধ হয়, আজকে দীনেশ ডাকুয়া মহাশয়কে এত কষ্ট পেতে হত না। এই অ্যামেন্ডমেন্ট নিয়ে ওনাকে এত কষ্ট করে বলতে হত না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই আইনটা কিন্তু অপূর্ববাবু ড্রাফ্ট করেছিলেন তাঁর চেম্বারে বসে। আনন্দবাবু, অপূর্ববাবুরা ড্রাফ্ট করেছিলেন, হাউসে পাশ করেছিলেন ১৯৭৬ সালে। অপূর্ববাবুর মাথাটা এতখানি ডাল না হয়ে যদি সরেস হত তাহলে এটা সমাধান করতে এত বেগ পেতে হত না। উনি বললেন কনসিডারেশন অব জোন এই একটা বিষয়ে আমাদের অ্যাক্টে অ্যামেন্ডমেন্ট আসে পরবর্তীকালে আমাদের গভর্নমেন্ট আসার পর ঠিকই, কিন্তু এটা এসেছিল কেন? ১৯৭৬ সালের পূর্বে ২৮ বছর ধরে কংগ্রেস রাজত্ব ছিল, সেই সময় পশ্চিমবঙ্গের সরকারি দপ্তরে কোনও রিজার্ভেশন কোটা আদৌ মেনটেন হয় নি। ১৯৭৬ সালে তাঁরা একটা আইন করলেন, সেই আইনকে ভিত্তি করে আজকে অ্যামেন্ডমেন্ট এসেছে, সময়ের প্রয়োজনে অ্যামেন্ডমেন্ট আনা হচ্ছে। আমি বলব কংগ্রেস ২৮ বছর ধরে যে বিষয়টা নিয়ে চিন্তা করেননি যে এস সি রিজার্ভেশন দিতে হবে, সাংবিধানিক রক্ষা কবচ হিসাবে যে ব্যবস্থা আছে সেটাকে মেনে চলতে হবে, সেটা তাঁরা করলেন না। ১৯৭৭ সালে এসে যে হিসাব পেয়েছিলাম তাতে তাঁরা কয়েকজন সিডিউল্ড কাস্টকে দপ্তরে চাকরি দিয়েছিলেন, তাদের সংখ্যা পেয়েছিলাম ৬.৭৫ পারসেন্টের মতো, ৭ পারসেন্টও নয়, যেখানে ১৫ পারসেন্ট হবার কথা। আর সিডিউল্ড ট্রাইবস যারা তাদের ৫ পারসেন্ট পাওয়ার কথা ছিল। ১৯৭৭ সালে কংগ্রেস যখন ক্ষমতা থেকে চলে যায় তখন তাঁরা সিডিউল্ড ট্রাইবস রেখে গিয়েছিলেন ২.৬১ পারসেন্ট। এর বেশি তাঁরা কিছু রেখে যেতে পারেননি ২৮ বছরের রাজত্বে। তারপর তাঁরা আইন করেছিলেন। আমি জোনাল কনসিডারেশনের যে প্রশ্নটা বলছি সেটা এল এইজন্য যে এটা প্রোমোশনের প্রশ্নে এসেছে, ডাইরেক্ট রিক্রুটমেন্টের প্রশ্নে আসেনি। এটা এল এইজন্য যে প্রোমোশনের ক্ষেত্রে কিছু কিছু সমস্যা আছে। ১৯৭৭ সালে যখন বামফ্রন্ট সরকার এল তখন টু দি পয়েন্ট সিরিয়াসলি অনেস্টলি সংবিধানের বিধি অনুসারে সিডিউল্ড কাস্টদের ক্ষেত্রে ১৫ পারসেন্ট এবং সিডিউল্ড ট্রাইবসদের ক্ষেত্রে ৫ পারসেন্ট প্রাইমারি অ্যাপয়েন্টমেন্ট দেবার প্রশ্ন এসে গেল। তখন প্রশ্ন এল ডিপার্টমেন্টে তাহলে সিডিউল্ড কাস্টদের প্রোমোশন দিতে হয়, সেটা আইনে আছে। সেই প্রোমোশন দেওয়ার ক্ষেত্রে দেখা গেল যে লোকটি আগে চাকরিতে ঢুকেছে তার উপর সিডিউল্ড কাস্টকে প্রোমোশান দিয়ে বসিয়ে দেওয়া হলে সেই লোকটি তার

নিচে পড়ে যাবে। কেউ ২৮/৩০ বছর চাকরি করেছে, সেখানে সিরিয়াস রিসেন্টমেন্টের প্রশ্ন আসছে। ইনিসিয়্যালি ২৮ বছর আগে কংগ্রেস সরকার যদি সিডিউল্ড কাস্টদের ১৫ পারসেন্ট এবং সিডিউল্ড ট্রাইবদের ৫ পারসেন্ট নিয়োগ করে যেতেন তাহলে ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার এসে প্রোমোশনের ক্ষেত্রে তাঁদের সংকটে পড়তে হত না।

[2-40—2-50 P.M.]

কোনও সরকারি কর্মচারী ক্ষোভ প্রকাশ করতেন না। একজন কর্মচারী ২৮ বছর চাকরি করেছে, কিন্তু একজন সিডিউল্ড কাস্টস হবার জন্য এই দাবিতে সে তার উপর তলার অফিসার হয়ে গেল। সিডিউল্ড কাস্টস হবার জন্য সে উন্নতির সুযোগ পেল, র‍্যাঙ্ক পেল, অথচ আমি ২৮ বছর চাকরি করে গেলাম, এখন তার নিচে আমাকে কাজ করতে হবে—এই যে তাঁর মেন্টাল অ্যাগনি, মানসিক যন্ত্রনা, এই যন্ত্রনা তাকে ভোগ করতে হত না, যদি আপনারা এই ইনিসিয়াল রিক্রুটমেন্ট ৫ পারসেন্ট অ্যান্ড ১৫ পারসেন্ট প্রথম থেকেই সিডিউল্ড কাস্টস অ্যান্ড সিডিউল্ড ট্রাইবস দিয়ে যেতেন। সেই কাজ আপনারা করেন নি। আপনারা চূড়ান্ত বঞ্চনা করেছেন। আর এই বঞ্চনার সমাধান আমাদের করতে হয়েছিল জোন অব কনসিডারেশন করে। জোন অব কনসিডারেশন করার একটা ব্যাক গ্রাউন্ড ছিল। সমস্যাটা হচ্ছে প্রমোশন থেকে। প্রমোশনের ক্ষেত্রে অনেক জায়গাতেই এই সমস্যাটা হচ্ছে। সেই প্রমোটেড্ অফিসার তিনি কোনও কো-অপারেশন পাচ্ছেন না। নিচে থেকে একজনের রিক্রুটমেন্ট হয়েছে। তিনি বঞ্চিত হতে যাচ্ছেন। এটা হওয়া স্বাভাবিক। বাস্তবিকই তার গ্রাউন্ড আছে। এই অবস্থাটার সমাধান বামফ্রন্টের মন্ত্রীসভাকে কর্মচারিদের সঙ্গে বসে আলোচনার মাধ্যমে করতে হয়েছে। বিভিন্ন কর্মচারী সংস্থার সঙ্গে বসে সমাধান করতে হয়েছে। সেখানে বলতে হয়েছে, সিডিউল্ড কাস্টস অ্যান্ড সিডিউল্ড ট্রাইবসের প্রমোশনটা হচ্ছে সাংবিধানিক অধিকার—এটাকে মেনে নিয়ে কতটা কনসিডার করা যায় সেটা দেখা হয়েছে। কতটা দেওয়া যায় এবং কোন জায়গায় আমরা এগ্রি করব এবং কোনও বামফ্রন্টে কোথায় এগ্রিমেন্ট হবে ইত্যাদি আলোচনা করতে হয়েছে। সেখানে পয়েন্ট অব এগ্রিমেন্ট হয়েছিল। সেই এগ্রিমেন্টে জোন অব কনসিডারেশন এই হয়েছিল যে, ৫ টাইমসের মধ্যে যে সিডিউল্ড কাস্টস আসবে তার মধ্যে থেকে যদি পোস্ট আসে তাহলে প্রমোটেড্ হবে। এই জায়গায় জোন অব প্রমোশনের ব্যাকগ্রাউন্ডের অরিজিন ছিল। হ্যাঁ, আমরা এটা জানি যে, বঞ্চনার যে কোনও জায়গা নেই, তা নয়—জোন অব কনসিডারেশন থেকেও খানিকটা বঞ্চনা করে। কৌশলে বিভিন্ন দপ্তর যে বঞ্চনা কোথাও কোথাও করে না, এটা আমরা অস্বীকার করি না। কোথাও কোথাও এই রকম অফিসার আছে, যারা মোটিভেটেড ওয়েতে ইনফ্লুয়েন্সড্ ডিপ্রাইভ্ করে। সেখানে নানা রকম ইনফ্লুয়েন্স কাজ করে। বাম ফ্রন্ট সরকার সিডিউল্ড কাস্টস অ্যান্ড সিডিউল্ড ট্রাইবসের জোন অব কনসিডারেশন বিবেচনা করে। এদের প্রমোশনের জন্য আমরা ন্যায্য জায়গা তৈরি করেছিলাম। অ্যামিকেবল্ সেটেলমেন্ট হয়েছিল। আজকে অপূর্ববাবু এই প্রমোশনের কথা বলতে গিয়ে তিনি যে দলে আছেন সেই দলের পাপ, অপরাধের কথা একবারও বললেন না। এই দলের

পাপের জন্যই এই সব হয়েছে। তারাই ইনিসিয়্যাল রিক্রুটমেন্ট করেন নি। হায়ার জুডিসিয়্যারিতে রিজার্ভেশন নেই। রিজার্ভেশন নেই বলে ঢুকতে পারছে না। রিজার্ভেশন না থাকলে সিডিউল্ড কাস্টস ঢুকতে পারে না, এমন নয়—রিজার্ভেশন থাক বা না থাক, ঢোকার অধিকার আছে। সিডিউল্ড কাস্টসরা সব সময় ঢুকতে পারে, সেই অধিকার আছে। আমার সময় নেই, তাই আমি বেশি কিছু বলতে পারছি না। অপূর্ববাবুরা যে পাপ করে গিয়েছিলেন তারই প্রায়শ্চিত্ত আমাদের করতে হচ্ছে। এই ক'টি কথা বলে বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের সরকার পক্ষ থেকে এই ছোট্ট বিলটি আনা হয়েছে। এটাকে ঠিক বলা যায় না, সাবস্ট্যান্টির বিল, এটাকে বলা যায় টেকনিক্যাল বিল। আইনে একটা অধিকার আছে সেটা নিশ্চয়ই বিবেচিত হতে পারে। অপূর্ববাবু আজকে বললেন ১৯৭৬ সালে এই আইন পাশ হয়েছে এবং আমরা এই আইন উত্তরাধিকার সূত্রে পেয়েছি। সেখানে সিডিউল্ড কাস্টস অ্যান্ড সিডিউল্ড ট্রাইবসের বিশেষ উপকার কিছু ছিল না। আমরা আজকে চেষ্টা করছি। আজকের ইমিডিয়েট ব্যাপার হল এই, থার্ড পে কমিশনের মধ্যে ২০ নম্বর স্কেল আছে। সেই স্কেলের মাইনে হচ্ছে ২০০০ থেকে ২৩৭৫ টাকা। এই স্কেল পর্যন্ত রিজার্ভেশন অ্যালাউন্স, তারপর নয়। থার্ড পে কমিশনে ২০ নং টা হাইয়েস্ট হয়ে গেয়ে ২৩৭৫ থেকে ৬০০০ টাকা। হাইয়েস্ট হয়েছে। স্কেল অ্যাট্রাকটেড্ হয়েছে। ২০ নং স্কেল পর্যন্ত পারমিটেড্। নতুন পে কমিশনও বলছে ২০ নং পর্যন্ত থাকবে, তার কোনও অংশ যাবে না। তার মানে নাথিং ইজ নিউ। এটা খালি একটা অ্যারিথমেটিক্যাল ক্যালকুলেশন মাত্র। এটা খুবই একটা ছোট্ট ব্যাপার। আমি জানি না কি উদ্দেশ্যে অপূর্ববাবু অন্যান্য অনেকগুলি কথা বললেন যে সব বিষয় এই বিলের মধ্যে আমি আনি নি। উনি নিশ্চয় ওঁনার কথা বলতে পারেন সেটা আলাদা কথা কিন্তু আমি বিলে যেটা এনেছি সেটা হচ্ছে ২০ নম্বর স্কেল পর্যন্ত—দুহাজার থেকে ২৩৭৫ পর্যন্ত যে স্কেল আছে সেটা প্রটেকটেড। এই মাহিনাটা এখন হয়ে গিয়েছে ৪৫০০ থেকে ৬ হাজার। এ ক্ষেত্রে মূল যে আইন সেটা প্রটেকটেড, তার উপরে রিজার্ভ হবে না। এই পর্যন্ত রিজার্ভ রাখার আইনের উনি বিরোধিতা করছেন। তার মানে টা কি দাঁড়ালো? তার মানে হল, আগের যে আইন পাশ করা আছে সেটা থাকছে কিন্তু নতুন আইনের উনি বিরোধিতা করছেন। তার মানে এখানে আরও যাতে প্রটেকটেড না হয় অর্থাৎ ২৩৭৫ পর্যন্ত প্রটেকটেড রাখার চেষ্টা করছেন এবং তার উপরে আনপ্রটেকটেড। উনি এই ২৩৭৫ পর্যন্ত রাখতে চাইছেন, ৬ হাজার পর্যন্ত বাড়াতে চাইছেন না।· নির্দিষ্টভাবে আইনের বিরোধিতা করার অর্থ হচ্ছে তাই। যা আমি চাচ্ছি তার উনি বিরোধিতা করছেন আর যা আমি চাই নি সে সম্পর্কে অনেক কথা বলছেন। উনি যা বলতে চাইছেন সে পরামর্শ উনি নিশ্চয় নির্দিষ্ট ক্ষেত্রে আলোচনার সময় দেবেন, আমি নিশ্চয় তার পরামর্শ ইনভাইট করব কিন্তু এই বিল সম্পর্কে আমার পরিস্কার কথা হল এই বিলে যা আমি চাইছি তার উনি বিরোধিতা করছেন এবং তা করে অন্যান্য নানান বিষয় তুলছেন। আমার বাজেটের আলোচনার সময় তিনি নিশ্চয় এসব কথা তুলবেন, আমি জবাব দেব তবে

অল্প কথা এই প্রসঙ্গে আমি দু/একটি প্রসঙ্গে কিছু বলতে চাই। এখানে নোটিফিকেশনের কথা বলেছেন। কিছুদিন আগে ১৫ আর ৫ যেটা ছিল সেটা আমরা ২২ আর ৬ করে নোটিফিকেশন দিয়েছি সেটা বলেছেন এবং বলেছেন এর কোনও অর্থ নেই। হি ইজ এ ম্যান অব ল। এখন অ্যাক্ট, নোটিফিকেশন কি জিনিস তিনি জানেন। মূল মাইনে যেটা লেখা আছে সেখানে যখন ১৫ প্লাস ৫ সংখ্যাটিকে পরিবর্তন করার কথা সরকার মনে করেন তখন ডিউ নোটিফিকেশন দিয়ে। করতে পারেন ... and that notification must guess the spirit of law. এটা হচ্ছে আইনের কথা। আর অন্য সার্কুলার যেটা দিয়েছি সেই নোটিফিকেশন নয়। এটা ল বলে গন্য হবে না, সেটা গভর্নমেন্ট অর্ডার বলে গন্য হবে। ঐ কাস্ট সম্পর্কে ৬ মাসের না ৬ সপ্তাহের যেটা দিয়েছি সেটা গভর্নমেন্ট অর্ডার দিয়েছি। এটা কিন্তু গভর্নমেন্ট অর্ডার। দ্যাট ইজ নট নোটিফিকেশন। অপূর্ববাবু আইনের ব্যাপার ভালো বোঝেন, আমি তাঁকে সেকশন ফোরটা একটু দেখতে অনুরোধ করছি। সেকশন ফোর যেটা আছে সেখানে ১৫ প্লাস ৫ চেঞ্জ করতে গেলে নোটিফিকেশন করার গভর্নমেন্টের পাওয়ার আছে এবং সেটা পূর্ণ আইনের মর্যাদা পায়। এই নোটিফিকেশন অমান্য করলে কোর্ট অব ল—এ বিচার হতে পারে। অপূর্ববাবু দুটি ব্যাপার গুলিয়ে দিচ্ছেন বলে আমি দুঃখিত। এখন প্রশ্ন হচ্ছে, এই যে রিজার্ভেশনের পারসেন্টেজ ১৫ প্লাস ৫ যেটা সেটা তুলতে পারা যায়নি সে দোষ কাদের সেটা বিচার করতে হবে। সুমন্তবাবু সে সম্পর্কে বলেছেন যে ৭৭ সালে আমরা যখন ক্ষমতায় আসি তখন এই পারসেন্টেজটা ছিল সিডিউল কাস্টের বেলায় ৬ পারসেন্ট এবং সিডিউল ট্রাইবসদের ক্ষেত্রে ১/২ পারসেন্ট। আমরা গোড়ার কোথায় স্টার্ট করেছি সেটা আপনাদের একটু চিন্তা করতে বলছি। সেই সঙ্গে আপনাদের আরও চিন্তা করতে বলছি যে ২৮ বছরে আপনারা এ ক্ষেত্রে কি করেছেন।

**(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ :— আইন ছিল না।)**

আইন ছিল না এটা মিসনোমার অব ফ্যাক্ট। আইন চিরকালই আছে অর্থাৎ সংবিধান আছে। প্রভিশন ১৯৭৬ সালের আগেও ছিল। সেই বৃটিশ আমল থেকেই আছে এবং আমাদের সংবিধানের পরও আছে। এ ক্ষেত্রে কোন রাজ্য স্পেশাল আইন করেছে, কোন রাজ্য করে নি। কিন্তু তারজন্য অপূর্ববাবু নিশ্চয় সেইসব কথা বলবেন না যা ঠিক নয়।

[2-50—3-30 P.M.]

পেনালটি অফ্ ল পেনালটি দেওয়ার মতো অফেন্সের ক্ষেত্রে হয়েছে '৭৬ সালে। কিন্তু অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডার চিরকাল ছিল। এখনও সেন্ট্রাল গভর্নমেন্টের আইন নেই, স্পেশ্যাল পেনালটি অফ্ ল করে নি। তা বলে কি সেন্ট্রাল গভর্নমেন্টের সারা দেশে রিজার্ভেশন নেই? নিশ্চয়ই সংবিধান অনুযায়ী আছে। এখন পর্যন্ত, প্রশ্নটা হচ্ছে, রিক্রুট করার ক্ষেত্রে ১৫ পারসেন্ট এবং ৫ পারসেন্ট—সব সময় প্পাওয়া যায় না। বিশেষ করে ৫ পারসেন্ট অনেক ক্ষেত্রেই পাওয়া যায় না। থার্ড ক্যাটাগরিতে পড়ে যাচ্ছে। সিডিউল্ড ট্রাইবসদের মধ্যে যারা ম্যাট্রিক পাশ তারাই বেশি থার্ড ক্যাটাগরিতে পড়ে যাচ্ছে। সিডিউল্ড কাস্টদের ক্ষেত্রেও কিছু

কিছু থার্ড ক্যাটাগরি আছে। বহু ক্ষেত্রেও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে ক্যান্ডিডেট পাওয়া যায় না। কিছু জেনারেল বা সাধারণ ক্যাটাগরি ছাড়া অনেক ক্ষেত্রেই এই জিনিস হচ্ছে। সিডিউল্ড কাস্টদের মধ্যে থেকে স্টেনোগ্রাফার পাওয়া যায় না, সেটাও থার্ড ক্যাটাগরিতে পড়ে যাচ্ছে। ফিজিক্স অনার্স থার্ড ক্যাটাগরিতে পড়ে যাচ্ছে। এগুলির অভাব আছে ঠিকই, কিন্তু থার্ড ক্যাটাগরি যেগুলি নয় সেগুলি আমরা কয়েক বছরের মধ্যেই ১৫ পারসেন্ট এবং ৫ পারসেন্ট পূরণ করতে পেরেছি। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর যে ফিগার তাতে আপনি দেখবেন গত ১১/১২ বছরে আমরা যত গুলি অ্যাপয়েন্টমেন্ট দিয়েছি তা আমরা ১৫ পারসেন্ট এবং ৫ পারসেন্ট পূরণ করেই দিয়েছি। অবশ্যই আমরা নতুন পোস্ট ক্রিয়েট করতে পারছি না। পুরোন পোস্টগুলিতে কিছু কিছু ভেকেন্সি হচ্ছে এবং মাঝে মাঝেই আমরা সেই ভেকেন্সির মধ্যে পারসেন্টেজ মেনটেন করছি। কিন্তু অতীতে একটা অফিসে যেখানে ১০০ জন কর্মচারী ঢুকে গেছে, তাদের নিয়ে অফিস চালু রয়েছে এবং সেই ১০০ জনের মধ্যে সিডিউল্ড কাস্ট, সিডিউল্ড ট্রাইব না থাকার ফলে আমরা নিশ্চয়ই সেখানে ১৫ পারসেন্ট ও ৫ পারসেন্ট কোটা পূরণ করতে পারছি না। সেখানে অসুবিধা আছে। আমরা ২০ পারসেন্ট মানুষকে নিশ্চয়ই ছাঁটাই করে দিতে পারি না। এবং ছাঁটাই করে সিডিউল্ড কাস্ট ও সিডিউল্ড ট্রাইব নিয়োগ করতে পারি না। এটা আমাদের মেনে নিতেই হবে। আজকে আমরা ফিলআপ করতে পারছি না ঠিকই, কিন্তু আমাদের প্রচেষ্টা নিশ্চয়ই থাকবে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর রিপোর্ট আছে, এবং মাননীয় সদস্য অ্যাডভাইসারি কমিটির মেম্বার, সেখানে আলোচনা হয়েছে, তারা ফিগার দিয়েছে যে, গত কয়েক বছরের মধ্যে তারা অ্যাট পার রাখতে পেরেছে তফসিলি জাতির ক্ষেত্রে। অর্থাৎ নতুন নিয়োগের ক্ষেত্রে ১৫ পারসেন্ট টা রাখতে পেরেছে, কিন্তু আদিবাসীদের ক্ষেত্রে ৫ পারসেন্ট টা সব সময় রাখতে পারে নি, কিছু কম হয়ে গেছে।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** তফসিলিদের ক্ষেত্রে ১১ পারসেন্ট-এর বেশি হয় নি।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** ১৯৫৫ সাল থেকে যদি হিসাবটা ধরা হয় তাহলে মোট ১১ পারসেন্ট হয়। কিন্তু আমি সেটা বলছি না। আমি বলছি গত ১১/১২ বছর ধরে যে রিক্রুটমেন্ট গুলি হচ্ছে সেগুলির হিসাব। সেটা ১১ পারসেন্ট নয়। তফসিলিদের ক্ষেত্রে ১৫ পারসেন্ট পূরণ করা হয়েছে এবং হচ্ছে। তারপর এই আগস্ট হাউসের সামনে অপূর্ববাবু একটা তথ্য বললেন—তিনি এমনভাব করলেন, যেন ব্যাপারটা এমন হয়ে গেছে, দুনিয়ার সব সিডিউল্ড কাস্টদের অমঙ্গল করবার চেষ্টা করছে, কেবলমাত্র অপূর্ববাবুদের মতো কিছু লোক তাদের মঙ্গল করবার জন্য বসে আছেন! এটা ঠিক নয়। পার্লামেন্টে যখন এই আইন হয়েছিল তখন জওহরলাল, পানিক্কর প্রভৃতি ব্যক্তি তাদের পক্ষে জোরাল বক্তব্য রেখেছিলেন। সুতরাং আমরা কখনই মনে করি না যে, সবাই বিশেষ করে সব অফিসাররাই সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবদের বিরুদ্ধে চক্রান্ত করছে। নন্-সিডিউল্ড কাস্ট এম.এল.এ.রা নন্-সিডিউল্ড কাস্ট অফিসাররা সবাই সিডিউল্ড কাস্টদের এবং সিডিউল্ড ট্রাইবদের বিরুদ্ধে চক্রান্ত করছে, এটা মনে করা ঠিক নয় এবং আমি তা মনে করি না। আমি জানি আমাদের

সমাজের বহু মানুষের উইকার সেকশনের প্রতি দরদ আছে। সাধারণ মানুষের যথেষ্ট দরদ আছে, শুধু মেকানিজম্ এনফোর্স করার ক্ষেত্রে কিছু অসুবিধা আছে। পরিশেষে আমি অপূর্ববাবুকে বলব যে, সিডিউল্ড কাস্টদের প্রতি অতি ভালবাসা দেখিয়ে তিনি যেন আমাদের বকাটে করে ফেলবেন না। অতি-ভালবাসা ভাল নয়। এইটুকু বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Dinesh Chandra Dakua that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 1990 be taken into consideration was then put and agreed to.

**clauses 1,2 and preamble**

The question that clauses 1, 2 and preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Dinesh Chandra Dakua :** Sir, I beg to move that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 1990, as settled in the Assembly, be passed.

**শ্রী ননী কর :** মিঃ স্পিকার স্যার, যে অ্যামেন্ডমেন্ট বিল এসেছে তার উপর মাননীয় সদস্য অপূর্ববাবুর বক্তৃতা আধ ঘন্টা ধরে শুনলাম। আমি অপূর্ববাবুকে মনে করিয়ে দিতে চাই, ১৯৭৬ সালে যখন এই আইনটা তৈরি হয় তখন আপনি মিঃ স্পিকারের আসনে ছিলেন, কাজেই আজকে সিডিউল্ড কাস্টদের কথা যা বলছেন সেটা সেদিন বললে ভাল হত। কিন্তু আজকে উনি এমন একটা বক্তৃতা করলেন, উনি কংগ্রেসের জেনারেল সেক্রেটারি কি না জানি না, তবে সিডিউল্ড কাস্টস্ ফেডারেশনের সেক্রেটারি হিসাবে কথা বেশি বলেন। আজকে জাতপাত নিয়ে যত গোলমাল সেটা কংগ্রেস থেকে করা হচ্ছে। আমাদের মন্ত্রী সেটা নস্যাৎ করে তাদের স্বার্থে যা করার তা করছেন বলেই এসব কথা বলছেন। সেজন্য এই বিলকে আমি সমর্থন করছি। আমি জাতপাত বিরোধী বলেই এটা করছি।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** মিঃ স্পিকার স্যার, উনি এ-সম্বন্ধে মন্তব্য করলেন, কিন্তু বিষয়টা উনি বোঝেন না, কেবল পার্টি পার্টি বলেন। আমি এইভাবে পার্টির কথা বলি না। আপনি যেটাকে ৬ হাজার টাকা করতে চাইছেন সেটা সেকশন ৫, সাব-সেকশন বি শুড বি কমপ্লিটলি অমিটেড। ৬ হাজার কেন, দেয়ার মাস্ট নট বি এনি রেস্ট্রিকশন অফ্ স্যালারি। সেটা ৭ হাজার দিলেও নয়। এর অমিশন চাইছি। আমার সঙ্গে আপনি একমত নাও হতে পারেন, কিন্তু দ্যাট শুড বি অমিটেড। তরুন বন্ধু এটা বুঝতে পারেন নি। সেটা বুঝিয়ে দিচ্ছি। যে জিনিসটা আমি বলতে চাইছিলাম—লিমিটেশনস যেটা আছে সেটা সম্পর্কে একটু বুঝিয়ে বলা দরকার। এটা হল নর্মাল জোন কনসিডারেশন, তবে জুনিয়রদের উপরে তুলে দেওয়া হচ্ছে না। নর্মাল জোন অফ কনসিডারেশনে এটুকু বলতে চাইছি যে, ২০ বছর আগে

একদিনে ৬০ জন অ্যাপয়েন্টমেন্ট পেতে পারেন। ধরুন তাঁদের মধ্যে ৮ জন সিডিউল্ড কাস্টস এবং ৫২ জন নন্-সিডিউল্ড কাস্টস। এর আগে লোয়ার ডিভিশন ক্লার্ক পদের জন্য জোন অফ কনসিডারেশনে ১০টি সিট রাখা হয়েছে। সেখানে একটি পদের জন্য ৫ জন করে ডাকা হবে ঠিক করলেন কাজেই মোট ডাকা হল ১০ × ৫ = ৫০ জনকে। এই ৫০ জনের মধ্যে থেকে ৮ জন সিডিউল্ড কাস্টদের মধ্যে একজনও এলেন না, কিন্তু ৫০ জন রিক্রুট হয়ে গেলেন। তার পরের বার আবার ৮ × ৫ = ৪০ জনকে ডাকা হল, কিন্তু এবারেও ৮ জনের কেউ এলেন না, কিন্তু ৪০ জন রিক্রুট হয়ে গেলেন। এই হচ্ছে বঞ্চনা জোন অফ কনসিডারেশনে, ডিঙ্গিয়ে যেতে পারলেন না। আগের বছর হয়নি, আবার ইলেকটেড, রিক্রুটেড হল, কিন্তু আমার নাম পেছনে আছে বলে আমি যেতে পারছি না। সেজন্য বলছি, জোন অফ কনসিডারেশন শুড বি অমিটেড।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আমি এই কথা বলছি। জোন অফ কনসিডারেশন সুমন্ত হীরা দিয়েছেন। অপূর্ববাবুর মধ্যে এমন কোনও কথা নেই যাতে একটা একটা করে করতে হবে, সেটা অ্যাপ্লিকেশনের ব্যাপারে একজিকিউটিভ ওয়েতে গভর্নমেন্ট দেখতে পারবেন যে কতজনকে করা যায়। সিঙ্গল ভ্যাকান্সির ব্যাপারটা হচ্ছে টেকনিক্যাল ব্যাপার। সেটা প্রয়োগ করার উপরে নির্ভর করে—কতটা পারা যাবে আর কতটা পারা যাবে না। এই বিলের ব্যাপারে একটা উত্তর পেলাম না যেটা অপূর্ববাবু বলেছেন, এই বিলটি যদি অপূর্ববাবুর কথামতো পাশ হয় তাহলে ২৩৭৫ এটা থেকে যাবে। আমি যে বিলটা এনেছি সেই বিলকে যদি সমর্থন না করেন বা আপনার মতো অন্যরা সমর্থন না করেন তাহলে সিডিউল্ড কাস্টস এবং সিডিউল্ড ট্রাইবস্ ২৩৭৫ এ শেষ হয়ে যাবে। সেজন্য রিজার্ভেশনে যাতে যেতে পারি, অপূর্ববাবুকে ভেবে দেখতে বলছি যে অপোজিশন পারপাসের জন্যই অপোজিশন নয়, এই বিলটাকে একটু ভেবে দেখার দরকার আছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মজুমদার, ননীবাবু কি বললেন?

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** ননীবাবুর এ সম্পর্কে অভিজ্ঞতা কম। উনি পার্টি সম্পর্কে এখানে যেটা বলেছেন সেটাকে আমি কর্ত্তব্যের মধ্যে আনছি না।

**মিঃ স্পিকার ঃ** শুনুন ননীবাবু, পুরনো কথা সব ভুলে যাবেন, কোনটাই মনে রাখবেন না।

The mention of Shri Dinesh Chandra Dakua that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (amendment) Bill, 1990, as settled in the Assembly, be passed was then put and agreed to.

(At this stage the House was adjourned till 3.30 P.M.)

**(After adjournment)**

[3-30—3-40 P.M.]

## VOTING ON DEMANDS FOR GRANTS
## DEMAND NO.41

**Mr. Deputy Speaker :** Now discussion on Demand No. 41. There are six cut motions to Demand No.41. All the cut motions are in order and taken as moved as follows :

| | |
|---|---|
| **Shri Saugata Roy** — <br> **Shri Apurbalal Majumdar** — <br> **Shri Sultan Ahmed** — | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/- |

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মিঃ স্পিকার স্যার, এই বাজেট সম্পর্কে প্রথম কথা বলতে গিয়ে আমি কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। আমি প্রথমেই বক্তব্য রাখছি যে, এই বাজেট আমাদের কাছে গত বছর এবং এই বছরের কি ছবি উপস্থিত করেছে এবং কতদূর এগিয়েছে। সিডিউল কাস্ট উন্নয়ন করার ব্যাপারে এই বাজেটের ভূমিকা কি। সবচেয়ে মূল্যবান জিনিস হচ্ছে এডুকেশন। এই এডুকেশন সম্পর্কে দু/একটি কথা বলতে চাই। ১৯৬৯ সালে ওয়েস্ট বেঙ্গল এবং অল ইন্ডিয়ার হিসাবটা পাশাপাশি বিচার করলে দেখা যাবে যে সিডিউল ট্রাইবদের ১৯৬১ সালে এডুকেশন হয়েছে ৬.৫ পারসেন্ট। অল ইন্ডিয়া লেবেলে ৮.৫ পারসেন্ট এবং সিডিউল কাস্ট ১৩.৫৮ পারসেন্ট। অল ইন্ডিয়ায় ছিল ২৪ পারসেন্ট। এইবার তার পরের বছরে যাচ্ছি। ১৯৭১ সালে সিডিউল ট্রাইবদের পারসেন্ট ছিল ৮.৯২, সিডিউল কাস্ট ১৭.৮০ পারসেন্ট। অল ইন্ডিয়া লেবেলে সিডিউল ট্রাইব ১১.৩০। অর্থাৎ তারমানে ২.২৮ পারসেন্ট। এডুকেশন লেবেলে সিডিউল কাস্ট ছিল ১৭.৮০ পারসেন্ট অল ইন্ডিয়া লেবেলে। পশ্চিমবঙ্গে ১৪.৬৭ পারসেন্ট অর্থাৎ ভারতবর্ষের প্লাস ৩.১৩ পারসেন্ট বেশি ছিল। এবারে আর একটু নিচের দিকে যাই ৮১ হচ্ছে এস.টি., ১৩.২১ পারসেন্ট আগের বছরের চেয়ে ইনক্রিজ হল ৪.২৯ পারসেন্ট। অল ইন্ডিয়া অ্যাভারেজ ১৬.৩৫ পারসেন্ট ডিফারেন্স বিটুইন ওয়েস্ট বেঙ্গল অ্যান্ড ইন্ডিয়ান লেভেল, এটা ইনক্রিজ হয়ে গেল। আমি মন্ত্রী মহাশয়ের এবং সমস্ত হাউসের সদস্যদের দৃষ্টি আকর্ষণ করব এস.টি. ৭১ যে ফিগারর্স এল, ৭১ টু ৮১ পর্যন্ত সেই ফিগারটায় দেখা গেল, আমরা আরও নিচে নেমে গেলাম অল ইন্ডিয়া লেভেল থেকে। মাইনাস ৩.১৪ পারসেন্ট লোয়ার দ্যান ইন্ডিয়ান জেনারেল এডুকেশন্যাল লেভেল তার থেকেও নিচে নেমেছিল এস.সি. ২৪.৩৭ পারসেন্ট ইনক্রিজ করেছিল। ৬.৫৭ পারসেন্ট পর্যন্ত আমরা অল ইন্ডিয়া লেভেলে যতখানি ছিলাম—যতখানি উপরে ছিলাম তার থেকেও নিচে গেলাম। ডিফারেন্স বিটুইন ইন্ডিয়া অ্যান্ড ওয়েস্ট বেঙ্গল যেটা দাঁড়াল যেখানে বেশি ছিল সেখান থেকে নেমে দাঁড়াল প্লাস ২.৯৯ পারসেন্ট। আগে ডিফারেন্সটা বেশি ছিল সেটা কমে গেল ২.৯৯ পারসেন্টে। আদারস যারা ছিল এক্সেপ্ট এস.সি. এস.টি. তাদের

পজিশন দাঁড়াল ৪৮.১২ পারসেন্ট এটা ইনক্রিজড্ বাই ৯ পারসেন্ট, অল ইন্ডিয়ায় ৩৯.৭৫ পারসেন্ট। ডিফারেন্স লোয়ারড্ হল আগে যা ছিল তার চেয়ে কমল অর্থাৎ ৮.৩৭ পারসেন্ট। যদিও আমরা একটু উপরে আছি। লোয়ারড্ ১.৮০ পারসেন্ট অর্থাৎ ডিফারেন্স বিটুইন এস.সি. অ্যান্ড আদারস গ্যাপ ইনক্রিজ করল বাই ২.৩৫ পারসেন্ট এটা আমরা বোঝবার চেষ্টা করছি। কনস্টিটিউশনে আপনি প্রতিশ্রুতিবদ্ধ আর্টিকেল ১৬, ১৪, আর্টিকেল ৪৬, তাতে আমরা চেয়েছি যে এস.সি. এবং এস.টি. তাদের কে আমরা সাধারণ মানুষের যে কার্যধারা সেই মানটাকে সামনে রেখে কিছু কিছুতে আমরা পৌঁছে যাব। গত দুই বছরের বা ১০ বছরের হিসাবটা যদি দেখি তাহলে দেখব এডুকেশনটায় অন্য রাজ্যের সঙ্গে যে ফারাকটা সেটা কিন্তু ওয়াইডেনিং হচ্ছে। অল ইন্ডিয়া লেভেলের নিচে যখন দাঁড়িয়েছিলাম ৮১তে ডিফারেন্স উইথ অল ইন্ডিয়া লেভেল, সেই ফারাকটা আরও বেড়ে গেল পশ্চিমবাংলায়, তফসিলি সমাজে ও আদিবাসী এডুকেশনের বিস্তার কিছু হয়নি। আমি ফিগারটা দিয়ে বলছি আপনারা ফিগারটা মিলিয়ে দেবেন, অবশ্য আপনারা যদি বলেন সেনসাশ রিপোর্ট মানি না তাহলে কিছু বলার নেই। Figures are on the basis of the census reports from 61 to 81. If anyone challenges, I can accept the challenge.. এই সেনসাশ রিপোর্টে আমরা ৮১তে নিচে নামলাম এস.সি. ৮১ তে ১৩.২১ পারসেন্ট, এটা অল ইন্ডিয়া লেভেলে ১৬.৩৫ পারসেন্ট।

[3-40—3-50 P.M.]

ডিফারেন্স বিটুইন ওয়েষ্ট বেঙ্গল অ্যান্ড ইন্ডিয়া, সিডিউল্ড ট্রাইবসরা কোথায় গিয়ে দাঁড়িয়েছে, আপনারা হিসাব করুন। সিডিউল্ড কাস্টদের ক্ষেত্রে ২৪.৩৭ পারসেন্ট, সিডিউল্ড কাস্টদের ক্ষেত্রে এই যে বাড়ল, এই বাড়ার ফলে আমরা কিন্তু ওপরে উঠছি না, অল ইন্ডিয়া লেভেলের থেকে ক্রমাগত কমছি। আগে যে ডিফারেন্স ছিল, সেটা কমে হল ২.৯৯ পারসেন্ট, যেখানে ইন্ডিয়াতে ৩৯.৭৫ পারসেন্ট। এখানে ডিফারেন্স আমাদের লোয়ার্ড হল বাই ১.৮০ পারসেন্ট, লোয়ার্ড হল ডিফারেন্স বিটুইন সিডিউল্ড কাস্ট অ্যান্ড আদারস্, তার গ্যাস ইনক্রিজ হল এবং এই গ্যাস ইনক্রিজ হল বাই ২.৩৫ পারসেন্ট, এই হল আমাদের পিক্চার, এই হচ্ছে পশ্চিমবাংলায় এডুকেশনের ছবি। আরেকটু পরিস্কারভাবে দিচ্ছি, এটা আমার মুখের কথা নয়, আমি রিপোর্ট থেকে দিচ্ছি, যদি আপনারা সেটা বিশ্বাস না করেন না করবেন, তাহলে আমার বলার কিছু নেই। আমি ফিগার দিচ্ছি, কম্পারেটিভ লিটারেসি রেট ইন ১৯৮১, আসাম, ১৯৭১, ২৬.০৩, এটা হল ট্রাইবালদের ক্ষেত্রে, আর ১৯৮১, ১৩ পারসেন্ট; ১৯৭১—গুজরাট, ১৪.১২, ১৯৮১—২১.১৪ পারসেন্ট; বিহার—১৩.৯৯ পারসেন্ট, হিমাচল প্রদেশ, ১৯৭১—১৫ পারসেন্ট, আর—২৫.৯৩ পারসেন্ট; আর সেখানে আমাদের ১৩ পারসেন্ট। কর্ণাটক—২৪.১৪ পারসেন্ট ট্রাইবালদের ক্ষেত্রে, কেরালা—৩১.৭৯ পারসেন্ট, মধ্যপ্রদেশ—২২.২৯ পারসেন্ট; মহারাষ্ট্র—৩৯.৭৪ পারসেন্ট; মনিপুর—৩১.৫৫ পারসেন্ট; মেঘালয়—৪০.৩১ পারসেন্ট, নাগাল্যান্ড—১৩.৩৬ পারসেন্ট; সিকিম—৩৩.১৪ পারসেন্ট;

তামিলনাড়ু—২৯.৬ পারসেন্ট; ত্রিপুরা—২৩.০৭ পারসেন্ট; উত্তর প্রদেশ—২০.৩৫ পারসেন্ট; আর সেখানে ওয়েস্ট বেঙ্গল—১৩.২১ পারসেন্ট। আন্দামান নিকোবর ৩১.১১ পারসেন্ট; অরুণাচল প্রদেশ ১৪.৪ পারসেন্ট; চন্ডীগড়—১৬.১৮ পারসেন্ট; দাদরা ও নগর হাভেলি—১৬.৮০ পারসেন্ট; গোয়া—৫৩.১৩ পারসেন্ট, মিজোরাম—৬৯ পারসেন্ট। তাহলে কোথায় গিয়ে দাঁড়াল সিডিউল্ড ট্রাইবস্ ইন ওয়েস্ট বেঙ্গল? টোয়েন্টি নাইন্থ পজিশনে। নাউ সিডিউল্ড ট্রাইবসের ক্ষেত্রে টোয়েন্টি সেভেন্থ পজিশন এগেন্সট্ ২২ স্টেটস অ্যান্ড ৩ ইউনিয়ন টেরিটরিজ। এবারে আমি সিডিউল্ড কাস্ট সম্বন্ধে বলছি—গুজরাট ৩৯.৭৮ পারসেন্ট, জম্মু অ্যান্ড কাশ্মীর ৩১.৫০ পারসেন্ট, কেরালা ৫৫.৯৬ পারসেন্ট, মহারাষ্ট্র ৩৫ অ্যান্ড ৫৫ পারসেন্ট, মণিপুর ৩৩.৬৩ পারসেন্ট, মেঘালয় ২৫.৭৪ পারসেন্ট, উড়িষ্যা ২২.৪১ পারসেন্ট, সিকিম ২৮.৬ পারসেন্ট, তামিলনাড়ু ২৯.৬৭ পারসেন্ট, ত্রিপুরা ৩৩.৮৯ পারসেন্ট, ওয়েস্ট বেঙ্গল ২৪.৫৭ পারসেন্ট। এই হল ১৯৮১ সালের ফিগার। তারপর আসুন চণ্ডীগড় ৩৭.১৪ পারসেন্ট, দাদরা ৩৭.০৭ পারসেন্ট, গোয়া দমন দিউ ৪৮.৪৮ পারসেন্ট, মিজোরাম ৮৪.৪৪ পারসেন্ট, পন্ডিচেরি ৩২.৮৭ পারসেন্ট। সিডিউল্ড কাস্টদের ক্ষেত্রে ফোরটিন্থ অ্যামঙ্গস্ট টোয়েন্টি ফাইভ স্টেটস এবং টোয়েন্টি থার্ড অ্যামঙ্গস্ট অল স্টেটস অ্যান্ড ইউনিয়ন টেরিটরিজ এই হল আমাদের এডুকেশনের বর্তমান অবস্থা। ১৯৭১ সালে যে স্টেটগুলি আমাদের নিচে ছিল, যেমন ধরুন সিকিম আমাদের নিচে ছিল, ১৯৮১ সালে তারা ১৭ থেকে ২৮ পারসেন্ট উঠে গিয়ে আমাদের উপরে চলে গেল। ট্রাইবসদের ক্ষেত্রে নিচে যারা ছিল এমন কয়েকটি স্টেটস ট্রাইবসদের ক্ষেত্রে উঠে গেল। যেমন অরুনাচলে ৫ পারসেন্ট ছিল, সে উঠে গেল ১৪ পারসেন্ট। দাদরা নগর হাভেলিতে ৮ পারসেন্ট ছিল সে উঠে এলো ১৬.৮০ পারসেন্টে। এই হল সিডিউল্ড কাস্ট অ্যান্ড সিডিউল্ড ট্রাইবসদের এডুকেশনের অবস্থা। এই ফিগার আপনাদের কাছে পেশ করলাম। এডুকেশনে এই অবস্থা কেন? এই অবস্থা যেজন্য সেটা আমি আপনাদের কাছে একটু বলতে চাই।

[3-50—4-00 P.M.]

পেজ ২৯৭ টা আমি একটু পড়ে দিচ্ছি। সবটা পড়বার সময় নেই, আমি বেছে বেছে কয়েকটি লাইন পড়ে দিচ্ছি। This is the report of the Commissioner of Scheduled Caste and Scheduled Tribe. Page 297, 20th Report. Drop-out at Primary, Middle and Secondary levels. The enrolment amongst the SCs and STs decline sharply from class I to class V and from class VI to VIII. It is distressing to note that the West Bengal which apparently is free from of untouchability known in the neighbouring states of Bihar and Orissa occupies the second rank from the bottom in the matter of enrolment of the Scheduled Caste students. That is 22.3 per cent. The enrolment of the Scheduled Caste boys in the age group is 29.73 with is the lowest for any state in the country. এবারে এস.টি., সিডিউল্ড ট্রাইবসটা

একটু দেখুন। The decline in enrolment of the Scheduled Tribe is also extremely marked in Bihar. It decline from 88.37 to 23.19 per cent. In Madhya Pradesh from 74.38 per cent to 22.41 per cent and in Orissa from 78.38 per cent to 21.60 per cent. The enrolment of the middle school level is the lowest in Andhra Pradesh with 19.06 per cent and West Bengal is just a little better, that is 20.08 per cent. This is the picture of West Bengal. কেন এই রকম অবস্থা হচ্ছে—এটা খুবই মর্মান্তিক এবং বেদনার কথা কেন এই রকম হচ্ছে সিডিউল্ড কাস্টস অ্যান্ড সিডিউল্ড ট্রাইবসের ক্ষেত্রে, সেটা একটু দেখা দরকার। From the bottom we are the last of the bottom or one step above the bottom. This is unfortunate state of affairs that is going on in West Bengal.. পশ্চিমবাংলার প্রত্যন্ত গ্রামের কোনে কোনে এই আদিবাসী এবং তফসিলিরা বাস করে ফার ফ্রম দি আর্বান এরিয়া। দি এলিট এরিয়াস দোজ হু আর প্রাউড অব ক্যালকাটা, তাদের থেকে অনেক দূরে তারা থাকে। পপুলেশন ১১টি পুলিশ স্টেশন আছে এবং এই সব পুলিশ স্টেশনে হ্যাভিং মোর দ্যান ৫০ পারসেন্ট সিডিউল্ড কাস্টস। কুচবিহারের ৫টি থানায় টোটাল পপুলেশন ইজ অ্যাবাউট ১০ লাখস্, যেখানে সিডিউল্ড কাস্টস পপুলেশন হচ্ছে মোর দ্যান ৫০ পারসেন্ট। দেয়ার আর টু পুলিশ স্টেশন ইন জলপাইগুড়ি ডিস্ট্রিক্ট, সেখানেও পপুলেশন মোর দ্যান ৫০ পারসেন্ট। ওয়েস্টদিনাজপুরে ৫৪.৩৬ পারসেন্ট। উত্তর ২৪ পরগনা জেলার বাগদা, হিঙ্গলগঞ্জ, গোসাবার রিমোট এরিয়ায় এরা থাকে। আমাদের ইউনিভার্সিটি কোথায় আছে? কলকাতায় আছে। এই বৃহত্তর কলকাতার মধ্যে ১০০টির বেশি কলেজ আছে। হোয়াট ইজ দি টোটাল পপুলেশন অব ক্যালকাটা? টোটাল পপুলেশন অব ক্যালকাটা অ্যাকর্ডিং টু দি ১৯৮১ সেনসাস ইজ ৩৩ লাখস। সেখানে কতগুলি কলেজ আছে? ১০০টির বেশি কলেজ আছে। আর এর সঙ্গে ফ্রিঞ্জ এরিয়া যোগ করে দিলে আরও ২০/২৫ টি কলেজ বেড়ে যাবে। সেটা বেড়ে গিয়ে ১২৫ টির মতো কলেজ হবে। এই সব এলাকায় কলেজ নেই, মৌজাগুলিতে কলেজ নেই। যেমন ধরুন কতকগুলি মৌজা আছে যেখানে এখনও পর্যন্ত প্রাইমারি স্কুল হয়নি। আমি এ ব্যাপারে কান্তিবাবুর দৃষ্টি আকর্ষণ করে বলেছিলাম যে এইসব মৌজায় এখন পর্যন্ত Primary school has not covered those Mauza. তিনি আমাকে বললেন, টাকা নেই কি করব বলুন। আবার কোনও কোনও মৌজায় যেখানে এলিটরা বাস করে সেখানে দু/তিনটি করে স্কুল কলেজ ইত্যাদি আছে কিন্তু এইসব থানায় কোনও কলেজ নেই এবং এইসব থানার অনেক মৌজায় কোনও প্রাইমারি স্কুল নেই। We have neglected those people by not establishing any primary school in those area. আমি নাম করে করে বলেছিলাম যে এই এই মৌজায় কোনও স্কুল নেই, এখানে করা হোক কিন্তু আপনারা নট ইন্টারেস্টেড Police stations having more than 50% of scheduled tribes. তিনটি পুলিশ স্টেশন আছে যেখানে সিডিউল্ড ট্রাইবস-এর সংখ্যা মোর দ্যান ৫০ পারসেন্ট, সিডিউল্ড

ট্রাইবস পপুলেশন হ্যাবিং মোর দ্যান ৫০ পারসেন্ট, এখানেও এই ইনফ্রাস্ট্রাকচার তৈরি হয়নি। এগুলি হল মাতোয়ালি, নগরকোটা এবং বাঁকুড়ার রানিবাঁধ। There are 28 police stations having more than 50% scheduled caste and scheduled tribe population which are being neglected. আমাদের আরবান অরিয়েন্টেড যে কালচার সেই দিকে আমরা তাকিয়ে থাকি এবং সেখানে স্কুল, কলেজ, ইউনিভার্সিটি সব করি। কিন্তু এখানে গ্রামের ঐ সমস্ত দুস্থ মানুষগুলির দিকে তাকিয়ে আমরা প্রাইমারি, হায়ারসেকেন্ডারি স্কুল, কলেজ ইত্যাদি করি না। আপনাকে আমি চিঠি লিখেছিলাম এই বলে যে অন্তত সেখানে একটা হোস্টেল করে দিন কারণ ঐ ব্লকে সিডিউল কাস্টদের সংখ্যা ৫০ পারসেন্টের উপরে কিন্তু আপনি করতে পারেন নি। আপনাকে দোষ দিচ্ছি না, আপনি চেষ্টা করেছেন, You have tried your best but you have failed. কারণ কিছু কিছু লোক আছে যারা চায়না এসব হোক। ওখানে কলেজ নেই, এসব জায়গায় ট্রেন পর্যন্ত নেই। এমন সমস্ত এলাকা আছে যেখানে ৫০ পারসেন্ট সিডিউল কাস্ট বা ৫০ পারসেন্ট সিডিউল ট্রাইবস আছে সেই সব থানা বা ব্লকে কোনও ট্রেন চলে না, কোনও কলেজ নেই ফলে সেখানে হায়ার এডুকেশনের কোনও স্কোপ নেই এবং এমন কি মৌজায় প্রাইমারি স্কুল পর্যন্ত নেই ফলে পড়বার সুযোগ নেই। We are going from the top most down to the bottom level. আপনি অন্যভাবে নেবেন না, অনেক দুঃখে আমি এসব কথা আপনার কাছে বলছি। আমরা চাই আপনি এগিয়ে আসুন এবং এ ব্যাপারে সর্বদা সহযোগিতা করতে আমরা প্রস্তুত আছি। আমাদের যেটুকু ক্ষমতা আছে তা নিয়ে আপনার সঙ্গে সহযোগিতা করতে চাই। এগুলি কিন্তু করার দরকার আছে। আপনি চেষ্টা করছেন। মন্ত্রীর বিরুদ্ধে আমার কোনও ক্ষোভ নেই। উনি করে উঠতে পারছেন না সেটাই দেখছি। প্রশাসনের যে অবস্থার মধ্যে তিনি পড়ে আছেন তাঁকে বলব, সেই লৌহ বন্ধন ভেঙ্গে তাকে বেরুতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, সমস্ত লৌহ বন্ধন ভেঙ্গে আপনার যে দরদী মন আছে তা নিয়ে সংগ্রাম করে সমস্ত বেড়াজাল ভেঙ্গে আপনি এগিয়ে চলুন। আমরা জানি যে আপনি চেষ্টা করছেন কিন্তু দেখছি আপনি পারছেন না কারণ মুহূর্তে মুহূর্তে আপনি বাধা পাচ্ছেন, অসুবিধার সম্মুখীন হচ্ছেন। স্যার, আমরা এখানে ওঁদের কাছ থেকে বারবার শুনি যে ওঁরা নাকি সিডিউল কাস্টদের জন্য অনেক কিছু করছেন। ওঁরা গর্ব করে বলেন যে যত জমি সরকারে ভেস্ট হয়েছে তার ৫৬ পারসেন্ট তাদের দিয়ে দিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয়ও বারবার একথা বলেন এবং অসীমবাবুও বারবার বলেন। আমি একবার জিজ্ঞাসা করেছিলাম, বারবার আপনারা এই যে কথাটা বলেন এবং ফিগার দেন, বলুন তো, কত পরিমানে বা কত সংখ্যায় জমি তাদের দিয়েছেন? গত তিন বছরের মধ্যে আমি সেটা পাই নি। মন্ত্রীদের কাছ থেকেও পাই নি এবং এখানকার সদস্যদের কাছ থেকেও পাই নি। কাজেই আমি বলব, ফিগারের কারচুপি করাটা ঠিক নয়। এটা আমাদের জানানো উচিত। গত সপ্তাহে আমাদের বীরভূমের মাননীয় সদস্য অসিত মাল মহাশয় একটা প্রশ্ন করেছিলেন সেটা এই সভায় এসেছিল, আমি সেই কোয়েশ্চেনটা নিয়ে এসেছি।

[4-00—4-10 P.M.]

পশ্চিমবাংলায় যে ভেস্ট জমি আপনাদের হাতে এসেছে সেই জমির মধ্যে কত পরিমাণ জমি আপনারা তফসিলি এবং আদিবাসী মানুষদের মধ্যে বিলি করেছেন? এই প্রশ্নটি মাননীয় সদস্য অসিত মাল করেছিলেন, মন্ত্রী উত্তর দেন নি, প্রশ্নটি উইথহেল্ড হয়েছে। স্ট্যাটিসটিক্স জানতে চেয়ে কোয়েশ্চেন করা হয়েছে, কোয়েশ্চেন হেল্ড ওভার হয়েছে। মন্ত্রী জবাব দেন নি, উত্তর দিতে পারেন নি। এই যদি অবস্থা হয় তাহলে কি করে সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবদের উন্নতি ঘটাবেন? মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ২২ পারসেন্ট এবং ৬ পারসেন্ট পদে চাকরি দেবেন, ভাল কথা। আপনি সেই রেজলিউশন রাখার জন্য আমরা খুশি, আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু আমি আপনাকে জিজ্ঞাসা করি তফসিলি সমাজের মধ্যে যে সমস্ত শিক্ষিত বেকাররা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে তাদের নাম রেজিস্ট্রি করেছেন এবং শিক্ষিত আদিবাসী বেকাররা তাদের নাম রেজিস্ট্রি করেছে—মেট্রিক থেকে এম.এ. পর্যন্ত যারা লেখাপড়া করেছে, তাদের সংখ্যা হচ্ছে যথাক্রমে দেড় লক্ষ এবং ১২ হাজার—তাদের আপনি কি চাকরি দিতে পারবেন? দয়া করে এই প্রশ্নের যদি আপনি উত্তর দেন, আমি খুশি হব। সেই সঙ্গে আমি আপনাকে আরও বলি, তফসিলি এবং আদিবাসীদের মেডিকেল কলেজে অ্যালপ্যাতি কোর্সে পড়বার জন্য যদিও ব্যবস্থা আছে, কিন্তু অন্যত্র কি অবস্থা—এখনো পর্যন্ত রিজার্ভেশনের কোনও আইন হয় নি। হোমিওপ্যাথি, দেয়ার ইজ্ নো রিজার্ভেশন। আয়ুর্বেদ, দেয়ার ইজ নো রিজার্ভেশন। নার্সিং কোর্স, নো রিজার্ভেশন। ফার্মাসিস্ট, নো রিজার্ভেশন। তাহলে এদের চাকরি দেবেন কি করে? যেখানে শিক্ষিত করে তোলার ব্যবস্থা নেই সেখানে চাকরি দেবেন কি করে? এদের জন্য কোনও টেকনিক্যাল ট্রেনিং-এর ব্যবস্থা নেই টেকনিক্যাল ট্রেনিং দপ্তরের যিনি মন্ত্রী তিনি আজকে এখানে উপস্থিত নেই, তবুও আমি স্যার, আপনার মাধ্যমে তাঁকে জিজ্ঞাসা করছি, যে সমস্ত টেকনিক্যাল ট্রেনিং স্কুল গুলি আছে সেগুলিতে কোনও রিজার্ভেশনের ব্যবস্থা আছে কি? না, আমি জানি ওঁরা কোনও রিজার্ভেশনের ব্যবস্থা করেন নি। এটা খুবই আনফরচুনেট ব্যাপার। যেহেতু তারা টেকনিক্যাল স্কুল গুলিতে ঢুকতে পারছে না, ফলে তারা বিভিন্ন চাকরির সুযোগও পাচ্ছে না। কাজেই ঐ ২২ পারসেন্ট আর ৬ পারসেন্ট রিজার্ভেশন অর্থহীন। আপনি মন্ত্রী মহাশয়, ঐ কোটা পূরণ করার লোক পাবেন কোথায়? ১ বছর কেন, ৫ বছরও লোক পাবেন না। এই অবস্থায় আমি আপনাকে অনুরোধ করছি, আপনি আইনকে ঢেলে সাজান। মেডিকেল কলেজে যেমন এই দুই সমাজের ছাত্রদের পড়ার ব্যবস্থা আছে—বহু দিন আগে থাকতেই এই ব্যবস্থা আছে, এটা বরাবরের ব্যবস্থা—তেমন অন্যত্রও ব্যবস্থা করুন। এম.বি.বি.এস. এবং ডেন্টাল সার্জেন হবার ব্যবস্থা আছে, কিন্তু অন্যান্য টেক্‌নিক্যাল এডুকেশনের ক্ষেত্রে কোনও ব্যবস্থা নেই। সেই ব্যবস্থা যদি আপনি না করেন তাহলে এদের মধ্যে থেকে আপনি টেক্‌নিসিয়ান পাবেন কি করে? সুতরাং টেক্‌নিক্যাল ট্রেনিং-এ তারা যাতে ঢুকতে পারে তার জন্য আপনাকে আইন করতে হবে, আইনের মাধ্যমে রিজার্ভেশনের ব্যবস্থা করতে হবে। এরপর আমি বলি অনেক বিদ্বান, বুদ্ধিমান, এলিট মানুষ কাগজ-পত্র শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবদের সম্বন্ধে অনেক চিঠি-পত্র লেখেন, অ্যাকাডেমিক এবং মেরিটের প্রশ্ন তোলেন,

ট্রেন্ড পার্সোনেল পাওয়া যায় না বলেন। তা আমি তাঁদেরই জিজ্ঞাসা করছি পাওয়া যাবে কি করে? সেই সুযোগ তাদের কোথায় দেওয়া হচ্ছে? তাদের ট্রেণ্ড হবার জন্য কোনও সুযোগ দেওয়া হয় নি। ১০ পারসেন্ট কেও সুযোগ দেওয়া হয় নি। এমন কি ল কলেজে ঢোকবার কোনও ব্যবস্থা নেই, রিজার্ভেশনের ব্যবস্থা নেই। কাজেই সেখানে ল কলেজে ঢোকবার ব্যবস্থা নেই, বর্তমানে যেখানে পাঁচ বছরের কোর্স হয়েছে। তাদের কলকাতা ইউনিভার্সিটিতে ঢুকবার কোনও ব্যবস্থা নেই। কিন্তু তারা এম.এ. ক্লাসে ভর্তি হতে না পারলে হায়ার সেকেন্ডারি টিচার হতে পারবে না। তাদের এম.এ.-তে ঢুকবার রিজার্ভেশন নেই। কোথায় তারা ঢুকবে? একমাত্র এম.বি.বি.এস. কোর্সে এবং ডেন্টাল মেডিক্যাল কলেজে এস.সি. এবং এস.টি. যারা হায়ার সেকেন্ডারি পাশ করেছেন, কিন্তু পরীক্ষা না দিয়ে বসে আছে। তাদের মধ্যে থেকে দিতে পারেন। কিন্তু ইঞ্জিনিয়রিং কলেজে চেষ্টা করেও পূরণ করতে পারছেন না। মেডিক্যাল কলেজে যেটা রয়েছে সেটা ইঞ্জিনিয়রিং কলেজে কেন করতে পারছেন না? কোটা কিছু বেড়েছে, কারণ ২৫ পারসেন্ট মার্কস বাড়িয়ে দিয়েছেন মেডিক্যাল কলেজে এবং ডেন্টাল কলেজে কোটা ফিল্ড আপ হচ্ছে। সেক্ষেত্রে যদি একই পদ্ধতি করেন তাহলে হায়ার সেকেন্ডারি পাশ করবার পর জয়েন্ট এনট্রান্সে যে অ্যাপিয়ার হচ্ছে তার পক্ষে দ্যাট ইজ এনাফ কোয়ালিফিকেশন। তাতে কেউ কেউ বলেন যে, মেরিট অনুযায়ী না করলে অ্যাডমিনিস্ট্রেশনের কোয়ালিটি কমে যাবে। অনেকে এই ব্যাপারে উষ্মাত্ত প্রকাশ করেছেন। আমি এই বিষয়ে একটি কথা সুপ্রিম কোর্টের রায় উল্লেখ করে বলতে চাই। সেখানে সুপ্রিম কোর্টের রায়, এ.আই.আর. ১৯৮৯, পেজ ২৯৮, সেখানে বলা হয়েছে—AIR 1981 Supreme Court; by V.R. Krishna Iyer, R.S. Pathak and O. Chinnappa Reddy. I am quoting in reference to that judgement from page 298 onwards: "...Trite arguments about efficiency and inefficiency are a triffle phoney because, after all, at the higher levels the harijan girijan appointtees are a microscopic percentage and even in the case of Classes III and II posts they are negligible. The preponderant majority coming from the unreserved communities are presumbly efficient and the dilution of efficiency caused by the minimal induction of a small percentage of reserved candidates cannot affect the over-all administrative efficiency significantly. Indeed, it will be gross exaggeration to visualise a college of the administration because 5 to 10% of the total number of officials in the various classes happen to be sub-stadard......We are not impressed with the misfortune predicted about governmental personnel being manned by morons merely because a sprinkling of harijan/girijans happen to find their way into the services....The malady of modern India lies elsewhere and the merit-mongers are greater risks in many respects than the naive tribals and the slightly better off low castes.."

[4-10—4-20 P.M.]

Sir, "The fundamental questions arises as to what is merit and suitability. Elitists whose sympathy with the masses has dried up, are from the standards of the Indian people, least suitable to run Government and meritorious to handle State Business. Sincere dedication and intellectual integrity these are some of the major components of merit and suitability-not degrees from Oxford or Cambridge, Harvard or Simian, through Indian institutions. Unfortunately, the very orientation of our selection process is distorted and those like the candidates from the SC and ST who from their birth, have had a traumatic understanding of the conditions of agrestic India, in one sense, more capability than those who have lived under affluent circumstances and are callous to the human lot of the sorrowing masses. Moreover, our examination system make memory the master of merit and banishes creatively into exile."

Now, Sir, I would like to draw your kind attention to the position of the landless people of this State. They have stated that 56% of the people have been given landed properties. But, Sir, I can show you the figures from the Census Report, which clearly indicates that the number of the landless peasants has been increased very much from what it was in the year 1961 or 1971. So, the figures given by them, i.e., 56% landless peassants have been given lands do not stand correct. আমাদের পশ্চিমবাংলায় মোট এখন ৪২ লক্ষ লোক কাজ করছেন। এঁদের মধ্যে এস.সি. কতজন? সেভারেল ল্যাক্স হ্যাভ বিন ডিপ্রাইভড্, ওয়ান থার্ড অব দি পপুলেশন অব দি এস.সি., এঁরা বঞ্চিত হচ্ছেন। এখানে ১৬ লক্ষ লোক যাঁরা চাকরি নিয়ে থাকেন, তাঁদের মধ্যে ৪ লক্ষ ১২ হাজার হচ্ছেন সরকারি কর্মচারী, দেড়লক্ষ লোক লোক্যাল বডিস অ্যান্ড আদার্স, এরমধ্যে ১২ লক্ষাধিক কাজ করেন। এঁদের মধ্যে ওয়ান থার্ড অব দি পপুলেশন হচ্ছে এস.সি.—অলমোস্ট ওয়ান থার্ড, তাঁরা কয়েক বছর চাকরি থেকে বঞ্চিত হচ্ছেন। এলিটস্ অ্যান্ড সাম আদার পিপল্ এখনও বিশ্বাস করে কাস্টসিজমে। এখনও বিশ্বাস করে এই সমস্ত অনুন্নত সম্প্রদায়ের মানুষকে এদের পায়ের তলায় দাবিয়ে রাখতে হবে। কিছু সংখ্যক এলিটস্ এবং ব্যুরোক্র্যাটস্ আছেন যাঁরা বাধা সৃষ্টি করেন। সেই বাধা এবং বেড়াজালকে ঠেলে ফেলুন। চারিদিকে আটকে রাখার চেষ্টা করা হচ্ছে। আপনি আটক রাখার সেই দুর্গকে ঠেলে দিয়ে, বেড়াজালকে ছিঁড়ে ফেলে দেবার চেষ্টা করুন। ভেঙ্গে চুরমার করে এই এদের এগিয়ে নিয়ে যাবার ব্যবস্থা করুন। ব্যাকওয়ার্ড ক্লাসদের উন্নতির জন্য আপনি সচেষ্ট হন। পশ্চিমবঙ্গে ৭৩ শতাংশ মানুষের মধ্যে ব্যাকওয়ার্ড ক্লাশ হচ্ছে ৪৫ পারসেন্ট। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে, সমস্ত কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শিবপ্রসাদ দলুই :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে তফসিলি জাতি উপজাতি সম্প্রদায়ের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয়বরাদ্দ উপস্থিত করেছেন তাকে সমর্থন করে, বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। এই বিষয়ে একটি কথা বলতে চাই যে, সংসারে যে শুধু দিলো, পেলো না কিছুই, তাদের বেদনার কথা, তাদের দুঃখের কথা বলতে উঠে মাননীয় অপূর্ববাবু একজন প্রবীণ নেতা এবং পণ্ডিত ব্যক্তি যেভাবে বক্তব্য রাখলেন তাতে মনে হয় তিনি ওদের ভালো চান নি। যারা এই সমাজের ধারক ও বাহক তাদের দুঃখের কথা না বলে তিনি হঠাৎ তাদের শিক্ষার দিকে নজর দিতে লাগলেন। তাঁর তো অনেক কথা বলার ছিল, যেখানে একটা জাতি দারিদ্রসীমার নিচে বাস করে তাদের শিক্ষার জন্য তিনি হঠাৎ এতো চিন্তিত হয়ে পড়লেন কেন? এই ব্যাপারে একটা গল্পের কথা মনে পড়ে যায়—ইংল্যান্ডের রানি রাজাকে জিজ্ঞাসা করলেন যে বাইরে এতো প্রজাদের চিৎকার কেন, তার উত্তরে রাজা বলেছিলেন প্রজারা রুটি চাইছে। তার উত্তরে রানি বলেছিলেন ওদের রুটির বদলে কেক দিয়ে দাও। যে মানুষ দারিদ্র সীমার নিচে বাস করে, যে মানুষ অসহনীয় দুর্গতির মধ্যে বাস করছে, আজকে তাদের শিক্ষায় এগিয়ে নিয়ে যেতে চাইছেন অপূর্ববাবু। এটা অবান্তর ছাড়া আর কিছু নয়। আপনাদের কংগ্রেস আমলে কি করা হয়েছিল তার একটা হিসাব আপনাকে দিচ্ছি। ১৯৫৬ সাল থেকে ১৯৫৮ সাল ধরা হয়েছিল, এতে ৫০.২৩ লক্ষ। ১৯৭৬-৭৭ সালে ৫৮৮.০০ লক্ষ টাকা ধরা হয়েছিল। আর ১৯৮৪-৮৮ সালে ৪৩ কোটি ৯২.১৯ লক্ষ টাকা ধরা হয়েছিল। এই বছরে ধরা হয়েছে ১২৪ কোটি ৩৬ লক্ষ ৫৯ হাজার টাকা। এই টাকা অপূর্ববাবুদের আমলে কি ছিল? অপূর্ববাবু উন্নয়নের কথা বলেছেন, জমি সংক্রান্ত ব্যাপারে বলেছেন আমি সংক্ষেপে বলছি। পশ্চিমবঙ্গের ভূমি সংস্কার রূপায়ণের ফলে ১৮.৫২ লক্ষ জন উপকৃত হয়েছে, তারমধ্যে তফসিলি জাতি উপকৃত হয়েছে ৬.৮৫ পারসেন্ট লক্ষ জন। আদিবাসী ৩.৭২ লক্ষ জন উপকৃত হয়েছে। বর্গাদার ১৪.০৫ লক্ষের মধ্যে তফসিলি আছে ৪.২৯ লক্ষ জন এবং আদিবাসী সম্প্রদায় ১.৬৮ লক্ষ জন। উদ্বৃত্ত জমি, বেনামী জমি এবং খাস জমির জন্য দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের আমলে যেভাবে আন্দোলন শুরু হয়েছিল এবং লড়াই হয়েছিল ১৯৭২ সালে কংগ্রেস সরকার আসার পরেই জোতদারদের হয়ে হাইকোর্টে মামলা করে জমি ফেরত দিয়েছেন। কোনও এক সদস্য বিরোধী সদস্য প্রশ্ন করেছিলেন কত জমি পেয়েছেন তিনি নাকি তার উত্তর পান নি। আমি জানাচ্ছি কংগ্রেসিদের আমলে যে জমি আটকে ছিল বামফ্রন্ট আসার পরে সেই জমি উদ্ধার করেছে।

[4-20—4-30 P.M.]

তারা কিভাবে পেয়েছিল, ৮৩-৮৪ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত মোট ১ লক্ষ ৭৬ হাজার ৪৬২ জন তফসিলি জাতির মধ্যে ৫৫ হাজার ১৬৬ জন আদিবাসী সাহায্য পেয়েছেন ১৪ কোটি ৩০ লক্ষ ৮৭ হাজার টাকা, ৯০-৯১ সালে এটা আরও বেশি হবে বলে আশা করা যায়। এই রাজ্যে আদিবাসী জনগোষ্ঠীর উন্নয়নের জন্য ৯১ টি বৃহদায়তন বহুমুখী সমবায় সমিতি (ল্যাম্প) গড়ে তোলা হয়েছে। পাইকারি ও ফাটকাবাজদের শোষণ মুক্ত করার জন্য

এই মানুষদের উন্নতি করার জন্য কেন্দু পাতা, শালবীজ সংগ্রহ ও উন্নয়নের জন্য ঋণ দেওয়ার পথ খুলে দেওয়া হয়েছে। শিল্পের কর্মসূচী হিসাবে বয়ন, চর্মজাত দ্রব্য, তসর, রেশম লাক্ষা চাষের প্রশিক্ষণ ইত্যাদি দেওয়া হচ্ছে। মহিলাদের সহায়ক বৃত্তি হিসাবে টেলারিং সূচীশিল্প ইত্যাদি কেন্দ্র গড়ে তোলা হচ্ছে। দীর্ঘদিন ধরে যে সমস্ত বঞ্চনা হয়ে আছে, পাহাড় প্রমাণ বঞ্চনা আছে সেটাকে একদিনে দূর করা যাবে না, মাচার বাবার পা ঠেকালে এটা দূর হবে না, এটার জন্য অনেক কর্মসূচীর প্রয়োজন আছে। আমি শুধু বলতে চাই শিক্ষার ব্যাপারে ৭১ সালে শিক্ষার যে হার ছিল ৩৩.২০ শতাংশ, তার মধ্যে তফসিলি জাতি ১৭.৮০ শতাংশ ছিল, আদিবাসী ছিল ৮.৯২ শতাংশ। ৯০-৯১ সালে সেটা ঠিক হয়েছে তফসিলিদের ক্ষেত্রে ২৪.৩৪ শতাংশ এবং উপজাতিদের ক্ষেত্রে ১৩.১২ শতাংশ। এখানে একটা কথা বলি রাজীব গান্ধী যে মডেল স্কুল চালু করেছিলেন জেলার মধ্যে একটা স্কুল হবে, সেখানে তিনি যেভাবে শিক্ষার মানকে মৃত্যু ঘন্টা বাজাবার চেষ্টা করেছিলেন তা আর বলার নয়। সেখানে তফসিলি আদিবাসীদের ক্ষেত্রে শিক্ষা পাওয়ার সুযোগ ছিল না বলে মনে করি। আমি মন্ত্রী মহাশয়কে বলব ভরণ পোষণের সাহায্য বা বই কেনার জন্য যে অর্থ ব্যবস্থা আপনারা গ্রহণ করেছেন সেটার জন্য সাধুবাদ জানাই। এটা কম হচ্ছে, আরও বেশি করে দিতে হবে, পঞ্চায়েতের মাধ্যমে সেখানে বাজেটের উপর নির্বাচন করার ভার দেওয়া হয়েছে। বর্তমানে একাংশ যে দায়িত্ব পালন করছে, না বিশেযত কংগ্রেসি পঞ্চায়েতে যে বৈষম্য রয়েছে সেটাকে দেখতে হবে। স্বাস্থ্যের ব্যাপারে বলি তফসিলি আদিবাসী অধ্যুষিত এলাকায় পায়খানা করে দেওয়া হয়েছে এটা খুবই ভাল, তবে প্রয়োজনের তুলনায়' কম, তাই চিকিৎসা ও জনস্বাস্থ্য খাতে মুলধনী ব্যয় করতে হবে। ৩৪টি খাত আছে বাজেটের মধ্যে, এর মধ্যে ২/১ টি ছাড়া ভাল,—আমি হিসেব দিচ্ছি না—এগুলির সুষ্ঠ নিয়ন্ত্রণ ব্যবস্থা করতে হবে, সবগুলি যাতে ঠিকভাবে কার্যকর হয় সেটা দেখতে হবে। একটু আগে মেধাবী ছাত্র সম্বন্ধে বললেন—অতীতে কংগ্রেসি সরকারের এটা ছিল না, এটাকে আরও বাড়াতে হবে। বিদ্যালয় সমুহের সংস্কারের জন্য অশেষ ধন্যবাদ। আর একটা কথা বলব অফিসাররা খোলা মন নিয়ে করছেন না, তারা ব্যাকলগ কাটিয়ে উঠতে পারছেন না, এটাকে দেখতে হবে। অন্যদিকে সার্টিফিকেট জমে যাচ্ছে এস.ডি.ও. বলছেন ১০-র বেশি করতে পারব না, এটাও দেখতে হবে। অন্যদিকে পশ্চিমবাংলায় আদিবাসী ও তফসিলিদের নিরাপত্তা এখানে সুরক্ষিত যেটা ভারতবর্ষে কংগ্রেসি আমলে ছিল না। সাম্প্রতিক কালে ত্রিপুরা রাজ্যে দেখেছি উজানির ঘটনা, সেখানে যে সমস্ত ঘটনা ঘটেছিল—জাতপাত ও বিচ্ছিন্নতাবাদকে কেন্দ্র করে—সেই ব্যাপারে আমরা দেখেছি যে সেখানে কংগ্রেস মদত দিয়েছে। ঝাড়খন্ডীদের ঘটনাতেও দেখেছি তারা মদত দিয়েছে। সাংস্কৃতিক গবেষণাগার ৫৫ সাল থেকে বিশ্লেষণ করছেন কিন্তু বর্তমান বামফ্রন্ট সরকারের সময়ে যে সমস্ত সংস্কৃতি হচ্ছে সেগুলি ভাল। বর্তমানে ডি.ডি.ও.-র যে প্রস্তাব বেড়েছে তার জন্য নতুন কর্মসূচি গ্রহণ করতে হবে, এই বলে মন্ত্রী মহোদয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে পুনরায় সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** তফসিলি ও আদিবাসী কল্যাণ বিভাগের মাননীয় মন্ত্রী ১৯৯০-

৯১ সালের যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন, আমি সেই ব্যয়-বরাদ্দকে পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং বিরোধী দলের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের দেশে ৪৩ বছর পরেও আজও ১০ বছর অন্তর এই শ্রেণীর মানুষদের জন্য সংরক্ষণ বিল আনতে হয়। এটা আমাদের জাতির লজ্জা, এবং সেই অবস্থায় দাঁড়িয়ে আজকে এই রাজ্যে বামফ্রন্ট সরকার তাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে এই তফসিলি শ্রেণীর মানুষদের উন্নয়নের জন্য বিভিন্ন প্রকল্প গ্রহণ করে চলেছে। যেমন এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর, ভূমি সংস্কারের মধ্যে দিয়ে এই শ্রেণীর মানুষদের হাতে জমি তুলে দিয়েছে, বিশেষ করে খাস জমি এবং বর্গা রেকর্ড করে এদের আর্থ-সামাজিক অবস্থার যাতে উন্নতি করা যায় সেই প্রচেষ্টা করছেন। আমরা দেখেছি, যে এদের হাতে জমি তুলে দেওয়ার পরে, জমি ছাড়া অন্যান্য যে সমস্ত আনুসঙ্গিক বিষয়গুলি দরকার, সেগুলির ক্ষেত্রে, যেমন ব্যাঙ্ক থেকে লোন বা আনুসঙ্গিক ঋণের ব্যাপারে কিছু অসুবিধা দেখা দিচ্ছে। তার ফলে এই প্রকল্পগুলি কার্যকর হতে অসুবিধা হচ্ছে, এর জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। আই.টি.ডি.পি. মৌজাতে বিভিন্ন প্রকল্প সমন্বয় না থাকায় প্রকল্পগুলি মার খাচ্ছে, কার্যকর হচ্ছে না, এইগুলি দেখার জন্য মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি। অনেক জায়গা এখনও আছে, যেখানে পানীয় জল, রাস্তাঘাট এখনও হয়নি এবং সেখানে সোসাল ওয়ার্কারদের পদ শূণ্য থাকছে, ফলে কাজ হচ্ছে না। জেলায় সস্তায় চাল দেওয়া হয় কিন্তু সেখানে বেশিরভাগ জায়গায় আতপ চাল দেওয়া হয়, সেখানকার মানুষদের সেদ্ধ চাল দেওয়া হয় না, এটা দেখার জন্য আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি। এবারে আসি শিক্ষার কথায়, ১৯৮১ সালে আদমসুমারি যে রিপোর্ট আপনি তফসিলি জাতি ২৪.৩৭ ভাগ, আদিবাসী সেখানে আপনার ১৩.২৪ ভাগ যে সরকারি হার আছে আমি মনে করি এটা একটু বাড়ানো দরকার, অন্তত যাতে ৫০ ভাগ করা যায় সেদিকটা আপনি একটু নজর দেবেন এই অনুরোধ আমি আপনাকে করছি। সার্টিফিকেটের ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, আমরা দেখেছি, যে তিন-চার বছর ঘুরেও সার্টিফিকেট পাচ্ছে না, কিন্তু ৩০ দিনের মধ্যে তাদের সার্টিফিকেট দেওয়ার কথা। একদিকে গ্রাম পঞ্চায়েত ও স্থানীয় বিধায়করা রেশন কার্ড দেওয়ার পরেও তাদের সার্টিফিকেটের জন্য ঘুরতে হচ্ছে, মানুষ হয়রান হচ্ছে, এই বিষয়ে আপনি নজর দিন। আরেকটা বিষয় আপনাকে আমি অনুরোধ করব সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবসদের ক্ষেত্রে যে রিজার্ভড কোটা আছে সেগুলি যথাযথভাবে পূরণ করা হচ্ছে না, আমরা দেখেছি অনেক সময় তফসিলি জাতি ও উপজাতি প্রার্থী পাওয়া না গেলে, তারা সেটাকে জেনারেল কোটায় ঢুকিয়ে দেয়। যেমন অনেক বিদ্যালয় ইংরাজিতে অনার্স বা ইকনমিক্সে অনার্স চাওয়া হয়, এবং কোটায় লোক পাওয়া যায় না বলে সেখানে জেনারেল ক্যান্ডিডেটদের কোটা করে দেওয়া হচ্ছে, এই বিষয়টা আপনাকে দেখতে অনুরোধ করছি, এইকথা-গুলি বলে আপনার বাজেটকে সমর্থন জানাচ্ছি।

[4-30—4-40 P.M.]

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এস.সি., এস.টি. দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি এবং বিরোধী পক্ষ যে ছাঁটাই প্রস্তাব নিয়ে এসেছে তার সম্পূর্ণ বিরোধিতা করছি। আমাদের বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পূর্বে কংগ্রেস যুগেও আমি এম.এল.এ ছিলাম, এই যুগেও আছি, আমরা বামফ্রন্ট সরকারের মানসিকতা দেখতে পাচ্ছি, কংগ্রেসিদের মানসিকতাও দেখেছি। বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর ভূমি বণ্টনের ক্ষেত্রে যখনই আমরা বসেছি তখনই আমাদের কাছে জে এল আর ও কাগজ ধরিয়ে দিয়েছে যে এস সি এবং এস টি যদি থাকে তাহলে অগ্রাধিকার দিতে হবে। সুতরাং মাননীয় সদস্য যেকথা বললেন তার আমি পুনরুক্তি করতে চাই না, সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবসদের উন্নয়নের জন্য পশ্চিমবঙ্গ সরকার যেভাবে গা ঢেলে দিয়েছেন তাতে কংগ্রেসিদের গাত্রদাহ হতে পারে। কিন্তু আমি মনে করি পশ্চিমবঙ্গের এস সি এবং এস টি কমিউনিটি পশ্চিমবঙ্গ সরকারের জন্য নিশ্চয়ই প্রার্থনা করছে। আমি জানি স্কুলের ছাত্র যারা বাড়ি থেকে যাতায়াত করে তার খরচ এবং খাওয়া খরচের জন্য মাসে ২০ টাকা করে দেওয়া হয়, তাতে ১২ মাসে হয় ২৪০ টাকা। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব এখনও আমলাতান্ত্রিক চক্রান্ত থেকে আমরা বেরিয়ে আসতে পারিনি, সুতরাং সেদিক থেকে বলব এই টাকাগুলি যথা সময়ে সেই বছরের মধ্যে সেই ছাত্রদের কাছে গিয়ে পৌছায় না। এটা দেখবার জন্য আপনার কাছে অনুরোধ করব। তাছাড়া যে সমস্ত আবাসিক এস সি/এস টি ছাত্র আছে দেখা যাচ্ছে এদের টাকাও নিয়মিত এদের কাছে পৌছায় না, অনেক দেরিতে পৌছায়। আমরা যেখানে এস সি, এস টি-দের আপলিফটমেন্টের জন্য আপ্রাণ চেষ্টা করছি সেখানে এই টাকা যদি যথা সময়ে তাদের কাছে না পৌছায়, ১/১। বছর যদি পেরিয়ে যায় তাহলে ছাত্রাবাসে ছাত্রদের রাখা গার্জেনদের পক্ষে খুব কঠিন হয়। এই বিষয়ে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার তৃতীয় কথা হচ্ছে ট্রাইব্যাল এলাকায় যে চা-বাগিচা আছে, জলপাইগুড়ি বনাঞ্চলে যে চা শ্রমিক আছে সেখানে তাদের কল্যানের জন্য টাকা যায়। কিন্তু দেখা যায় সেই টাকাগুলি মিস ইউজড্ হয়। চা বাগানের মালিকরা সেই টাকা কর্মচারিদের মধ্যে যথা সময়ে দেয় না, এমনকি বছরের শেষে দেখা যায় তাদের টিপ সই নিয়ে সেই টাকায় মালিকের গাড়ি বাড়ি তৈরি হয়। এই সম্বন্ধে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আরও একটা কথা বলতে চাই আর্টিজান গ্রান্ট থেকে বিভিন্ন সুযোগ-সুবিধা তাদের করে দেওয়া হয়, পশ্চিমবঙ্গ সরকার থেকে তাদের টাকা-পয়সা দেওয়া হয় ঠিকই, কিন্তু এস সি, এস টি-দের মানসিকতার পরিবর্তন এখন পর্যন্ত আমরা করতে পারিনি। এই যে টাকা দেওয়া হয় একটা পরিকল্পনা করে যদি টাকা দেওয়া হয় তাহলে যথাযথ কাজ হয়, তা না হলে সেই টাকা তারা খেয়ে নেয়। তাদের ধারণা হয়ে গেছে বছরান্তে এই টাকাটা যেন তাদের প্রাপ্য, তাদের উন্নয়নের জন্য সরকার আজকে তাদের টাকা দিতে বাধ্য। এই যে মানসিকতা গড়ে উঠেছে এটা পরিবর্তন করার জন্য কি কি করা দরকার সেটা ভেবে দেখার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। এই তফসিলি জাতি এবং উপজাতির

কথা বলতে গিয়ে আমি আরও দু/একটি কথা বলতে চাই। সমাজের মধ্যে এমন কতকগুলি জাতি আছে। এই নিয়ে ডি.পি.মণ্ডল কমিশন হয়েছিল। কাক্কার কমিশনও হয়েছিল। তারা রিপোর্ট দাখিল করেছিল পশ্চিমবঙ্গ সরকারের কাছে সেই রিপোর্ট আসার কথা। চাঁই, ধানুক, কামার, কুমোর, নাপিত, শাঁখারী, ছুঁতোর, মহালদার, আবদাল, তাঁতি, জোলাহ, মুসলিম ধোপা, মেহেনা, হুজাম, কাঁসারী, মুসলিম পায়খ্‌রা, হালুই প্রভৃতি জাতিগুলি সম্বন্ধেও একটু ভেবে দেখার কথা সেখানে বলা হয়েছিল। এই সম্বন্ধে দুটি কমিশন হয়েছে সেন্ট্রাল গভর্ণমেন্টের এবং তারা রিপোর্ট দিয়েছে পশ্চিমবঙ্গ সরকারের কাছে ১৯৮২ সালের ৩১শে মার্চ তারিখে। সেই রিপোর্ট দেখেছেন কি না জানি না। সেখানে বলা হয়েছে এই জাতিগুলি সমাজের নিম্ন জায়গায় আছে। এরা অত্যন্ত অসহায়ভাবে বসবাস করছে। আমি এদের সিডিউল্ড কাস্ট করার কথা বলছি না। আপনি এদেরকে এডুকেশনালি ব্যাকওয়ার্ড ক্লাস, ইকনমিক্যালি ব্যাকওয়ার্ড ক্লাস বলে স্বীকার করুন এবং এদের লেখাপড়া, আর্থিক উন্নয়নের চেষ্টা করুন। কারণ সমাজের মধ্যে এরা অত্যন্ত দরিদ্র হয়ে আছে। সিডিউল্ড কাস্টসের কথা বলার মানসিকতা যতক্ষণ পর্যন্ত না সমাজের মধ্যে পরিবর্তন হচ্ছে ততক্ষণ পর্যন্ত এই শিডিউল্ড কাস্টসদের উন্নয়ন করা যাবে না। আমার নিজের দেখা শিডিউল্ড কাস্টস এবং ট্রাইবসরা অত্যন্ত নোংরা অবস্থায় থাকে। এরা অত্যন্ত খারাপ পারিপার্শ্বিক অবস্থায় বসবাস করে। সামাজিক পরিবর্তন এমনভাবে হওয়া দরকার যাতে করে আমরা তাদেরকে সহজেই মেনে নিতে পারি। সিডিউল্ড কাস্টস মেয়েরা শিক্ষিত হলেও সমাজের উচ্চ বর্ণের জাতিরা তাদেরকে বিবাহ করতে চায় না। এমন কি তাদের বাড়িতে পর্যন্ত খায় না। কবি নজরুলের সেই কথা মনে পড়ে—

"জাতের নামে বজ্জাতিসব,
জাত জালিয়াত খেলছে জুয়া,
ছুঁলেই তোর জাত যাবে?
জাত, ছেলের হাতের নযতো মোয়া।"

সুতরাং সামাজিক পরিবর্তন করতে হবে। তাদেরকে যতক্ষণ পর্যন্ত আমরা আপন করে না নিতে পারছি ততক্ষণ পর্যন্ত কিছুতেই উন্নতি ঘটানো যাবে না। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি সেই বাজেট বরাদ্দকে সমর্থন করে দু/একটি কথা বলতে চাই। বিশ্বকবি রবীন্দ্রনাথ একটি কথা বলেছিলেন, "অজ্ঞানের অন্ধকারে আড়ালে ঢাকিছো যারে, তোমার মঙ্গল ঢাকি গড়িছে সে ঘোর ব্যবধান।"—আমাদের মন্ত্রী মহাশয় কবিগুরুর সেই কথাটিকে স্বার্থকভাবে রূপায়িত করবার জন্য বিভিন্ন ভাবে প্রচেষ্টা চালিয়েছেন। এই বাজেটের মধ্যে বন, মজুরি জমির উপর বেশি জোর দেওয়া হয়েছে। সমাজের যারা অবহেলিত লোক তাদের উপরে তোলবার চেষ্টা করেছেন। যার ফলে আমরা দেখতে পাচ্ছি খাস জমি

বিলির ব্যাপারে সিডিউল্ড কাস্টদের অগ্রাধিকার দেওয়া হয়েছে। তাদের জন্য আইন প্রনয়ন করা হয়েছে, এটা খুবই আনন্দের কথা। গরীব ছাত্র-ছাত্রীদের যে হারে বইপত্র ইত্যাদি কেনার জন্য সাহায্য দেওয়া হত, এখন সেই সাহায্যের হার বাড়ানো হয়েছে। তার দপ্তর থেকে টাকা বাড়ানোর প্রতিশ্রুতি দেওয়া হয়েছে, এটা খুবই আনন্দের কথা। এটা নিচু তলার মানুষ সিডিউল্ড কাস্টস এবং সিডিউল্ড ট্রাইবসদের খুবই উপকার করবে, এই জন্য তাঁকে ধন্যবাদ জানাই। সিডিউল্ড কাস্টসদের সেল্ফ সাফিসিয়েন্সি করে তোলার জন্য তিনি বৃত্তি মূলক শিক্ষার কথা বাজেটে বলেছেন। তিনি বয়ন শিল্প, চর্ম শিল্পের উন্নতি করার জন্য চেষ্টা করেছেন। সিডিউল্ড কাস্টসদের জন্য কমপোনেন্ট প্ল্যানের কথা বলেছেন। এতে আমরা বিশেষভাবে খুবই আনন্দ অনুভব করছি। তিনি সিডিউল্ড ট্রাইবস সাব-প্ল্যানের কথা উল্লেখ করেছেন। এই সিডিউল্ড কাস্টস কম্‌পোনেন্ট প্ল্যানের টাকাটা যদি এদের ক্ষেত্রে সম্পূর্ণ ভাবে ব্যয় হয় তাহলে আমরা আনন্দিত হব।

[4-40—4-50 P.M.]

আমি একটা কথা এই প্রসঙ্গে উল্লেখ করব যে, Khajuri is holding the highest population of scheduled castes and tribes in Midnapore district but I think less importance is being given on the problem of Khajuri. এটা মন্ত্রী মহাশয় লক্ষ্য করবেন। সেখানে সিডিউল্ড কাস্ট, সিডিউল্ড ট্রাইবস পাচ্ছে না। মণ্ডল কমিশনের সুপারিশ কার্যকর করার ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় প্রয়াস নিয়েছেন বলে উল্লেখ করেছেন। মণ্ডল কমিশনের সুপারিশ বিশেষভাবে কার্যকর করার জন্য একটি কমিটি গঠনের প্রস্তাব করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সুধাংশু মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় তফসিলি এবং আদিবাসী কল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তা সম্পূর্ণরূপে সমর্থন করে এবং বিরোধীপক্ষের আনা সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলছি। বিরোধীপক্ষের মাননীয় সদস্য অপূর্ববাবু দীর্ঘক্ষণ ধরে এখানে বক্তব্য রাখলেন কিন্তু তাঁর কথা বিশেষ বোঝা গেল না। শুধু বোঝা গেল যে তিনি ক্ষোভ প্রকাশ করলেন এবং এও বোঝা গেল যে এই ক্ষোভটা দীর্ঘদিনের। মাননীয় মন্ত্রী মহাশয়ও তো তাঁর বাজেট ভাষণে এই তফসিলি এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষদের উপর বঞ্চনার কথা বলেছেন এবং সেটা আজকের ব্যাপার নয়, যুগ যুগ ধরে এই বঞ্চনা চলে আসছে। অপূর্ববাবু দীর্ঘক্ষণ ধরে এই বাজেটের বিরোধিতা করার জন্য যে বক্তব্য রাখলেন তার কোনও প্রয়োজন ছিল বলে আমি মনে করি না। কংগ্রেস তো দীর্ঘদিন ধরে এখানে ক্ষমতায় থাকা সত্বেও কিছু করতে পারলেন না অথচ তাঁদের দলের সদস্য বাজেটে অংশ গ্রহণ করে নানান কথা বলে গেলেন। স্যার, আমার সময় অল্প, আমি তাই বিশেষভাবে পরিসংখ্যানের মধ্যে যাচ্ছি না, আমি সমাজের ঐ পিছিয়ে পড়া মানুষদের কয়েকটি বিশেষ কথা এখানে বলব। প্রথমেই এ প্রসঙ্গে কৃষির কথা বলব। আমরা জানি পশ্চিমবঙ্গে ভূমি ব্যবস্থার কিছু পরিবর্তন

ঘটেছে এবং তার ফলে পশ্চিমবঙ্গে তফসিলি জাতির ৬ লক্ষ ৪৫ হাজার মানুষ এবং আদিবাসী সম্প্রদায়ের ৩ লক্ষ ৫২ হাজার মানুষ জমি পেয়েছেন। উনি প্রশ্ন করলেন, এত মানুষ যে জমি পেয়ে উপকৃত হয়েছেন বলছেন, এখানে বলুন কত জমি তাদের হাতে গিয়েছে? আজকে খুবই লক্ষণীয় বিষয় হচ্ছে পশ্চিমবাংলায় যে ক্ষেতমজুরদের মজুরি বৃদ্ধি ঘটেছে তাদের মধ্যে বেশিরভাগ মানুষই হচ্ছে আদিবাসী এবং তফসিলি সম্প্রদায় ভুক্ত। আমি এখানে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে আমাদের রাজ্যের এব্যাপারে সংখ্যা তথ্য দিয়ে তুলনা করতে চাই না, তার কোনও প্রয়োজনও নেই। কারণ সেটা এখানে বার বার উল্লেখ করা হয়েছে। এবিষয়ে আমাদের যথেষ্ট অগ্রগতি হয়েছে। তফসিলি এবং আদিবাসী ছাত্রদের যে বৃত্তি দেওয়া হয় সেকথাও এখানে উল্লেখ করা হয়েছে। আমি শুধু একটা কথা বলতে চাই, কলকাতা বিশ্ববিদ্যালয়ে সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইব ছাত্ররা যে সুযোগ সুবিধা পেয়ে থাকে তা অন্যান্য বিশ্ববিদ্যালয় গুলিতেও পাবে না কেন? সেদিকে আজকে মন্ত্রী মহাশয়কে নজর দিতে হবে। আজকে ছাত্রসমাজ থেকে প্রশ্ন উঠছে রবীন্দ্র-ভারতী বিশ্ববিদ্যালয় এবং রাজ্যের অন্যান্য বিশ্ববিদ্যালয় গুলিতেও তারা এই সুযোগ সুবিধা—কলকাতা বিশ্ববিদ্যালয়ের মতো পাবে না কেন? সুতরাং সেদিকে মন্ত্রী মহাশয়কে একটু নজর দিতে হবে। শিল্প সংক্রান্ত প্রশ্নে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে, আদিবাসী এবং তফসিলি অধ্যুষিত এলাকা গুলিতে শিল্প গড়ার দিকে আমাদের নজর দিতে হবে। বিশেষ করে আমাদের ধান যখন প্রধান ফসল তখন—আমাদের আদিবাসী এবং তফসিলি অধ্যুষিত অঞ্চলে যখন অন্য সম্পদ বিশেষ কিছু পাওয়া যায় না—খড় ইত্যাদি থেকে নতুন নতুন শিল্প গড়ার দিকে আমাদের ভাবনাচিন্তা করতে হবে। বিশেষজ্ঞদের মতামত গ্রহণ করে, সেইভাবে পরিকল্পনা রচনা করতে হবে। সে দিকে মাননীয় মন্ত্রী মহাশয়কে একটু দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। বেকার সমস্যার সমাধানের প্রশ্নটি খুবই কঠিন প্রশ্ন। বহু বিষয় এর সঙ্গে জড়িত। তবুও তফসিলি এবং আদিবাসীদের চাকরি পাবার ক্ষেত্রে আমলাতান্ত্রিক বাধাগুলি দূর করার দিকে একটু নজর দিতে হবে, সুতরাং সেই অনুরোধ আমি মন্ত্রী মহাশয়কে করছি। সর্বশেষে আমি বলতে চাই যে, আমাদের সরকারের ক্রমাগত প্রচেষ্টার মধ্যে দিয়ে এই সমাজের উন্নতি অতীতের তুলনায় অনেক দ্রুতগতিতে বর্তমানে হচ্ছে। উন্নতির গতিকে আরও বাড়াবার জন্য বিশেষ করে আদিবাসী অধ্যুষিত এলাকাগুলিতে—যে এলাকাগুলি এখনো যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে রয়েছে—যোগাযোগ ব্যবস্থার উন্নতি ঘটাতে হবে। এই কথাগুলি বলে, এই ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিক্রম টুডু** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই হাউসে তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি। এবং বিরোধীদের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন তফসিলি ও আদিবাসীদের যে সমস্যা তা দীর্ঘদিনের সমস্যা। বিরোধী পক্ষের মাননীয় সদস্য অপূর্ববাবু বিরোধিতার সুরে যেভাবে আজকে হাউসে বক্তব্য রাখলেন তাতে আমরা পরিস্কার বুঝতে পারলাম না যে, কেন তিনি ঐভাবে বক্তব্য রাখলেন এবং

বিরোধিতা করলেন। সমাজের সব চেয়ে পিছিয়ে পড়া জাতিদের সম্বন্ধে আমরা সবাই যখন চিন্তিত তখন উনি যে সুরে কথাবার্তা বললেন এবং বিরোধিতা করলেন তা অত্যন্ত দুঃখের এবং দুর্ভাগ্যের। কেন করলেন বুঝতে পারলাম না! হয়ত নাম যশের জন্য করলেন। সত্যিই অপূর্ববাবু অপূর্বভাবে বিরোধিতা করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই তফসিলি এবং আদিবাসীদের পুঞ্জিভূত সমস্যার এক দিনে সমাধান করা কখনই সম্ভব নয়।

[4-50—5-00 P.M.]

আমি বলতে চাই, এই সমাজে এক শ্রেণীর মানুষ এই শ্রেণীর উপর দীর্ঘদিন ধরে শোষণ, বঞ্চনা এবং অকথ্য অত্যাচার চালিয়ে এসেছে। আমরা ব্রিটিশ শাসনকালেও দেখেছি যে, এদের উপর শোষণ এবং অকথ্য অত্যাচার হয়েছে। ব্রিটিশ পুলিশের সহায়তায় সেই সময়কার জোতদার মহাজন শ্রেণী এদের জমিজমা বেআইনিভাবে জোর-জুলুম করে হস্তান্তর করেছে। আজকে এখানে কংগ্রেসের মুখে তফসিলি আদিবাসীদের কথা শোনা যাচ্ছে। আমি বলতে চাই, স্বাধীনতার পরে সারা ভারতবর্ষে তফসিলি আদিবাসীদের উপর কিভাবে অত্যাচার তাঁরা করে এসেছেন এবং পশ্চিমবঙ্গ বাদ দিয়ে সেদিন পর্যন্ত উত্তর প্রদেশ, বিহার, মধ্য প্রদেশ এবং অন্যান্য প্রদেশে আদিবাসী ও তফসিলিদের কিভাবে পুড়িয়ে মেরেছে সেটা আমরা দেখেছি। দেখেছি, কিভাবে তাদের উপর সামাজিকভাবে দমন-পীড়ন চালান হয়েছে। আমরা পশ্চিমবঙ্গে কিন্তু এই ধরণের ঘটনা দেখতে পাইনি। আমাদের বামফ্রন্ট সরকার আসার পরে যাতে তাদের জন্য স্বার্থকভাবে উন্নয়নমূলক কাজ করা যায় তারজন্য পরিকল্পনা নেওয়া হয়েছে এবং তারজন্য নানা ধরণের পরিকল্পনা নেবার চেষ্টা করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, এই সম্প্রদায় সামাজিকভাবে, অর্থনৈতিকভাবে, এবং শিক্ষাগতভাবে অনগ্রসর। এই অনগ্রসরতার সুযোগ নিয়ে এখনও কিছু লোক তাদের এমনভাবে ব্যবহার করতে চায় যাতে করে তারা উপরে উঠতে না পারে। সেইজন্য এই সরকার রিজার্ভেশনের ব্যবস্থা করে তাদের একটা স্তরে তুলবার চেষ্টা করছেন। এই ব্যাপারে ব্যবস্থা অবলম্বনের চেষ্টা হচ্ছে না একথা বলা যায় না। সেইজন্য আমি বলব, আগামী দিনে এই সম্প্রদায়কে যাতে সমাজ জীবনের মূল স্রোতে টেনে তোলা যায় তারজন্য সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ উভয়েরই দায়িত্ব রয়েছে। এই বলে মন্ত্রী মহাশয়ের বাজেট বরাদ্দকে সমর্থন করে এবং কাট মোশনের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী মহেশ্বর মুর্মু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তফসিলি জাতি এবং আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দর দাবি পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি এবং বিরোধীপক্ষের আনিত কাট মোশনের বিরোধিতা করছি। আমি এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করতে গিয়ে বলব, সারা ভারতবর্ষে কত জাতি বিভিন্ন রাজ্যে তফসিলিভুক্ত হয়ে আছেন। তাঁরা স্বাভাবিকভাবে আর্থ-সামাজিক দিক থেকে পিছিয়ে রয়েছেন। সেই সমস্ত পিছিয়ে পড়া মানুষের উন্নয়নের স্বার্থে এবং অন্যান্য জাতির সমকক্ষে নিয়ে আসার জন্য যে প্রচেষ্টা সেই প্রচেষ্টাকে কার্যকর করবার জন্য পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তাদের জন্য ব্যয়-বরাদ্দ

দিনের পর দিন প্রতি বছরই বাড়িয়ে চলেছেন। কংগ্রেস আমলে বিশেষ করে তফসিলি জাতি এবং আদিবাসী কল্যাণ বিভাগ অন্য বিভাগের সঙ্গে যুক্ত থাকত, আলাদা কোনও বিভাগ থাকত না। বামফ্রন্ট আসার পরে এটাকে আলাদা ভাবে দেখা হয়েছে। সেদিক থেকে ১৯৭৭-৭৮ সালে এই বিভাগে আপনারা ৮ কোটি ৩০ লক্ষ টাকা বরাদ্দ করেছিলেন। এখন এই বিভাগ কেবলমাত্র খরচ করে থাকেন, আমাদের যে সমস্ত সাব-প্ল্যান আছে সেগুলো অন্যান্য বিভাগ খরচ করে থাকেন। কিন্তু সেটা এই বিভাগের মধ্যে ধরা থাকে। তফসিলি জাতি আদিবাসী কল্যাণ বিভাগে ১৯৭৮-৭৯ সালে ৯ কোটি ৫৩ লক্ষ ৫০ হাজার টাকা বরাদ্দ ছিল। ১৯৮২-৮৩ সালে ৩২ কোটি ৫৮ লক্ষ ২৩ হাজার টাকা এবং ১৯৮৭-৮৮ সালে ৫৮ কোটি ৩৩ লক্ষ ১০ হাজার টাকা বরাদ্দ ছিল। বর্তমান বৎসরে সাব-প্ল্যানসহ এই বিভাগের জন্য খরচ ধরা আছে ১২৪ কোটি ৩৬ লক্ষ ৫৯ হাজার টাকা, তার মধ্যে আমাদের বিভাগে ৮৭ কোটি ২৯ লক্ষ টাকা। এখন টাকা যদিও বাড়ানো হয়েছে আদিবাসী তফসিলি সম্প্রদায়ের কল্যাণের স্বার্থে, আমরা জানি অর্থনৈতিক দিক থেকে আমাদের বিভিন্ন সমস্যা আছে। বিভিন্ন সমস্যা নিয়ে সমীক্ষা হয়েছে। এই বিভাগের বরাদ্দ বাড়িয়ে নিয়ে যাওয়া হচ্ছে। আদিবাসীদের দেখার জন্য টি.ডি.সি.সি.এর মাধ্যমে ল্যাম্প গঠিত এবং টি.ডি.সি.সি. এটা দেখে থাকেন। আমাদের ৮ম পরিকল্পনায় সারা পশ্চিমবাংলা যাতে অন্ততপক্ষে ৫০ থেকে ৬০ শতাংশ মানুষকে এই ল্যাম্পসের সদস্য করা যায় সেজন্য ৮ম পরিকল্পনায় ১৭০টি ল্যাম্পস্ গঠনের প্রস্তাব নেওয়া হয়েছে, তাতে এ পর্যন্ত ১০টি ল্যাম্পস্ তৈরি করা হবে। এরফলে দেখা যাচ্ছে যে এই টি.ডি.সি.সি.র মাধ্যমে বহু পুরুষ এবং মহিলা সদস্য হয়েছেন, তাঁদের সমস্ত উৎপাদিত ফসল এবং ভোগ্যপন্য যেগুলো ল্যাম্পসের মাধ্যমে পেয়ে উৎপাদন করছেন সেগুলো ল্যাম্পসেই আবার তাঁরা বিক্রি করতে পারেন। সেখানে যাতে দালালদের অথবা তাদের হাতে পড়ে কম দরে বিক্রি না হয়, তাঁরা সঠিক দাম যাতে পান তারজন্য ব্যবস্থা করা হয়েছে। আদিবাসীদের জন্য ল্যাম্পস্ বিভিন্ন রকম স্কীম নিয়ে থাকেন। তারমধ্যে আমরা দেখতে পাই যে আদিবাসীদের বিভিন্ন এলাকায় যেটা প্রয়োজন আছে, পশ্চিমবাংলার ভৌগোলিক যে অবস্থানে তাতে প্রয়োজনীয় সমস্ত জিনিস পাওয়া যায় না যারজন্য সমস্ত জায়গায় একই রকম স্কীম নেওয়া যায় না। সেজন্য স্থান অনুযায়ী টি.ডি.সি.সি.-র মাধ্যমে সেই ভাবে ব্যবস্থা করে থাকেন। কোনও কোনও জায়গায় পাথর ভাঙার মেশিন ইত্যাদি করা হয়েছে দেখা যায়।

[5-00—5-10 P.M.]

এই ল্যাম্পগুলো সরষের তেলের ঘানি, রুটি তৈরির কারখানা প্রভৃতি করছে। এছাড়া মাননীয় সদস্যরা সবাই জানেন যে, বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র পশ্চিমবঙ্গে হচ্ছে বলে আমরা সবাই আনন্দিত। এরমধ্যে আরও আনন্দের বিষয় যে ল্যাম্প এই প্রকল্পের অংশ গ্রহণ করেছে। রামপুরহাট, সাইথিয়াতে দুটি ল্যাম্প আছে তারা কেন্দু পাতা শাল, বীজ প্রভৃতি সাপ্লাই করছে। ল্যাম্পের সদস্য যারা আছেন তাদের কর্মসংস্থান হয়েছে এবং কাজও বেড়েছে। ওই বক্রেশ্বর প্রকল্পে কেন্দু পাতা, শাল, বীজ প্রভৃতি এই ল্যাম্প সাপ্লাই দিতে পারছে। বক্রেশ্বর তাপ

বিদ্যুৎ কেন্দ্রে শ্রমিকদের জন্য রুটি দরকার সেই রুটি এবং ভোগ্যপন্য এই ল্যাম্ব সাপ্লাই দিচ্ছে। এরফলে বহু শ্রম দিবস সৃষ্টি হচ্ছে। যে সমস্ত আদিবাসী সম্প্রদায় আছে তারা বনসৃজনের সঙ্গে জড়িত আছেন। বিশেষ করে তারা বনসংরক্ষণের সঙ্গে যুক্ত আছে। শাল, বীজ, কেদু পাতা সংগ্রহ করে বিক্রি করে। আগে এতে মজুরি খুব কম পাওয়া যেত এখন সেটা বেড়েছে। কেন্দু পাতা সংগ্রহ করতে যে মজুরি দেওয়া হত সেটা কম ছিল অর্থাৎ ১০০ পাতা সংগ্রহ করলে ১.৫০ পয়সা পাওয়া যেত। সেইদিক থেকে এখন যথেষ্ট উন্নতি হয়েছে এবং এরজন্য বহু শ্রম দিবস সৃষ্টি হয়েছে। সেখানে ১৯৮৯-৯০ সালে এটা ছিল সাড়ে সাতের মতো, সেটা এখন বেড়েছে। এখন প্রায় ১১ লক্ষর মতো শ্রম দিবস সৃষ্টি হয়েছে। এছাড়া ল্যাম্বসের মাধ্যমে সমস্ত আদিবাসী সম্প্রদায়কে সাহায্য করার চেষ্টা করা হয়েছে। আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, বিশেষ করে আদিবাসীদের উপরে যে অন্যান্য রাজ্যে অত্যাচার করা হত তাতে আমাদের পশ্চিমবঙ্গে এইটুকু বলতে পারি সেই রকম কিছু হয় নি। কংগ্রেসি রাজত্বে যে সমস্ত জায়গায় অত্যাচার হয়েছে তাতে আমি দেখাতে পারি যে পশ্চিমবঙ্গে অনেক কম হয়েছে। ১৯৮১ সাল থেকে ১৯৮৬ সালের হিসাব যদি দেখা গেছে মধ্য প্রদেশে ১ লক্ষ মানুষ পিছু আদিবাসী অত্যাচারিত হয়েছে, ১৪৮, রাজস্থানে ১ লক্ষ মানুষ পিছু আদিবাসী অত্যাচারিত হয়েছে ৬০ এবং পশ্চিমবঙ্গে সেখানে ১ লক্ষ মানুষ পিছু সাড়ে তিনজন অত্যাচারিত হয়েছে। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার পরে এই আদিবাসীদের উপরে অত্যাচার আরও বন্ধ হয়েছে। জাতীয় সংহতি, অখন্ডতা, সার্বভৌমত্ব রক্ষার দিক থেকে পশ্চিমবঙ্গ অনেকখানি এগিয়ে আছে এবং আদিবাসীদের কল্যাণের জন্য পশ্চিমবঙ্গ যেভাবে উদ্যোগ নিয়েছে তা সত্যই প্রশংসনীয়। যেমন গতবারে আমাদের এখানে হয়েছিল একাঙ্ক নাটক সাঁওতালি ভাষার উপরে, সেটা যারা লিখেছে এবং যারা নাটক করেছে তাদেরকে আমরা পুরস্কৃত করেছি। এ ছাড়া তাদের স্বীকৃতি দেওয়া হয়েছে, সিধু কানহু ডহর করা হয়েছে, বিভিন্ন রকম করা হয়েছে, আমার সময় শেষ হয়ে গেছে, তাই এই কথা বলে বিভাগের মন্ত্রীর যে ব্যয়-বরাদ্দ এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দল থেকে অপূর্ববাবু তার বক্তব্যর প্রথমেই শিক্ষা সংক্রান্ত কিছু তথ্য পেশ করেছেন, সেই তথ্য এখানে হাউসে একটু মিসলিড করার সম্ভবনা আছে, আমি আপনাদের সেটা একটু পরিস্কার করে দিতে চাই। তথ্যটা উনি ৭১-৮১ পর্যন্ত দিয়েছেন, কিন্তু আমরা জানি বামফ্রন্ট সরকার যখন কাজ আরম্ভ করেছে ৮১ সাল পর্যন্ত—প্রকৃতপক্ষে বামফ্রন্ট সরকারের কাজের যে ফল সেটা ৮১ সালেও তখন কিছু পাওয়া যায়নি—তাই বলছি ৯১ সনের সেনশাস রিপোর্ট সেটা অনেক দূরে আছে, কিন্তু মাঝখানে কিছু সরকারি তথ্য আছে যেমন এন.সি.ই.আর.টি এটা সর্বভারতীয় সংস্থা, তাদের যে রিপোর্ট সেটা আমাদের কিছুটা সাহায্য করেছে। সেটা আমরা বামফ্রন্ট সরকার শিক্ষার ফিল্ডে আমরা চেষ্টা করছি বিশেষ করে আদিবাসী ও তফসিলি এলাকায় তার রিফ্লেকশানটা কিছুটা পাওয়া যেতে পারে। সেই রিপোর্টটা আমি তুলে ধরছি। ৭৮ সালে তখন এনরোলমেন্ট ছিল ১২ লক্ষ ৮৭ এস.সি. সেটা ৮৬ সালে এনরোলমেন্ট হল ২১ লক্ষ ৯৫

হাজার ৯০৮। বৃদ্ধির হার এই ৮ বছরে ক্লাস ওয়ান টু ক্লাস টুয়েলভ এনরোলমেন্ট বৃদ্ধির হার ৭১ পারসেন্ট। সিমিলারলি ট্রাইবের ক্ষেত্রে ৭১ যেতে পারেনি। ট্রাইবের এনরোলমেন্ট বৃদ্ধির হার ৫৬ শতাংশ। এটা পশ্চিমবঙ্গ সরকারের তথ্য নয়, এন.সি.ই.আর.টি.-র তথ্য। সেইজন্য ৮১ সালের ঐ সেনশাস ফিগারকে পুরোপুরি গুরুত্ব না দিয়ে আমি বলব অপূর্ববাবু যে টোটালটা বলেছেন কিছু হয়নি, এটার ব্যাপারে আমি হাউসকে সাহায্য করতে চাই তবে শুধু এডুকেশন নয় আমরা বামফ্রন্ট সরকার এস.সি.। এস.টি. দপ্তরকে কিংবা ব্যাকওয়ার্ড সেকশন কমিউনিটিগুলিকে উন্নত করার জন্য আমরা কিভাবে চেষ্টা করছি এবং কি উন্নতি করছি সেটাকে আর একটু ভালভাবে দেখলে বোঝা যায়, এই ব্যাপারে আপনারা সাজেশন দিয়েছেন বন্ধুভাবে বিরোধী পক্ষ থেকে এবং সরকার পক্ষ থেকে যা বক্তব্য রেখেছেন সেটা নিশ্চয় গ্রহণ করব, কিন্তু সরকারকে জানাতে গেলে আমাদের বাজেটে যে ইমপর্টান্স সেটা আমরা ইনডেক্স করতে চাই। ১৯৭৫-৭৬ সালে সিডিউল্ড কাস্ট বাজেট যেটা ছিল, সেই টোটাল বাজেটটাই ছিল রেভিনিউ এক্সপেন্ডিচার, টোটাল বাজেট ছিল ৮৯৩.৫৮ ক্রোড়স, তার মধ্যে সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইব খাতে ৪.৬১ ক্রোড়স ধরা হয়েছিল, অর্থাৎ .৮ পারসেন্ট অফ দি টোটাল রেভিনিউ বাজেট। ১৯৭৫-৭৬ সালে সিডিউল্ড কাস্ট ও সিডিউল্ড ট্রাইবদের জন্য .৮ পারসেন্ট খরচ করা হত, তাহলে হিসাব করে দেখা যাচ্ছে প্রতি হাজারে এক টাকা তখন খরচ করা হত। আজকে ১৯৯০-৯১ সালের বাজেটে কি হচ্ছে? আমাদের যেটা টোটাল বাজেট তার ৫০ পারসেন্ট হচ্ছে রেভিনিউ এক্সপেন্ডিচার, তার মধ্যে এই খাতে ৭৭.৭৮ ক্রোড়স খরচ করা হচ্ছে, তাহলে পারসেন্টেজ দাঁড়াচ্ছে ১.৪ পারসেন্ট, অর্থাৎ প্রতি হাজারে ১৪ টাকা। ১৯৭৫-৭৬ সালে যেখানে সিডিউল্ড কাস্ট ও সিডিউল্ড ট্রাইবদের জন্য প্রতি হাজারে এক টাকা খরচ করতেন, আজ সেখানে ১৯৯০-৯১ সালে আমরা হাজারে ১৪ টাকা খরচ করছি, এই ফিগারটা থেকেই বোঝা যায়, আমরা এই ডিপার্টমেন্টের ওপর কতটা গুরুত্ব দিয়েছি, বাজেটে অ্যালোকেশন দেখলেই বোঝা যায়, এই ডিপার্টমেন্টের ওপর আমরা কতটা গুরুত্ব দিয়েছি। এই ১৩ বছরে আমরা কত বাড়িয়েছি, Rate of increase of percentage of S.C. & S.T. Budget 75%. তার মানে যে কোনও বাজেট ইনডেক্সই বলে, যে সেই বিভাগের উপর সরকার গুরুত্ব দিচ্ছে না, আমাদের, Percentage of increase of the S.C. & S.T. Budget - it is equivalent an important index rate of increase of S.C. & S.T. Department by this Government is 75 % during these 15 years. এটার মাধ্যমে আমি আপনাদের বোঝাতে চেষ্টা করছি, বামফ্রন্ট সরকার এই বিভাগের উপর কত গুরুত্ব দিয়েছে। এখানে অপূর্ববাবু যে সমস্ত কথা বলেছেন, তার উত্তর আমি দেব না, কারণ ওনার অনেকগুলির প্রশ্নের উত্তর আমি আমার বাজেট ভাষণেই দিয়ে দিয়েছি। একটা জিনিস আমি বুঝে পাচ্ছি না, একবার আইনটার ব্যাপারে গুরুত্ব দিলেন, এখন আবার রিজার্ভেশনের ব্যাপারে গুরুত্ব দিচ্ছেন। এখানে একটা দৃষ্টিভঙ্গীর প্রশ্ন আসে, রিজার্ভেশন আমরা নিশ্চয় রাখব, কিন্তু যদি কেউ প্রচার করে বা ভাবে, রিজার্ভেশনই সিডিউল্ড কাস্ট ও সিডিউল্ড ট্রাইবদের একমাত্র পথ, তাহলে কিন্তু সেটা

ভুল করা হবে। কারণ আপনি জানেন, সমস্ত ক্ষেত্রে রিজার্ভেশনের প্রশ্ন ওঠে না, এরপর কি আমরা বলব, হাসপাতালের ভর্তির ক্ষেত্রে সিডিউল্ড কাস্টদের রিজার্ভেশন চাই, শ্মশানে মড়া পোড়াতে গেলে কি আমরা বলব রিজার্ভেশন চাই। উপকার সেকশনের রিজার্ভেশন আগেও ছিল, এখনও আছে। সরকারের এনফোর্সমেন্ট মেশিনারি ঢিলেঢালা, আমাদের টাইট এনফোর্সমেন্ট চাই এবং ডিপার্টমেন্ট সেইভাবেই এগোচ্ছে। রিজার্ভেশন না দেওয়ার কয়েকজন অথরিটিকে গ্রেপ্তার করেছি, একটা মামলাও হয়েছে। আমি বলতে চাই, গরীব মানুষদের পক্ষে যে আইনগুলি আছে এটা শুধু সিডিউল কাস্টদের বেলায় নয়, ক্ষেতমজুরদের বেলায়ও এটা করতে হবে। আপনারা জানেন ক্ষেত মজুরদের নূন্যতম একটা মজুরি ঠিক করা আছে, কিন্তু সেই মজুরি না দেওয়া বে-আইনি, তার বিরুদ্ধে মামলা হতে পারে, জেল হতে পারে। গরীব মানুষদের জন্যই আইনগুলি তৈরি হয়েছে, কিন্তু সমাজটা যেভাবে তৈরি হয়েছে, তাতে সহজে গরীব মানুষদের পক্ষে আইনগুলি সহজ হতে দিচ্ছে না তবে সিডিউল্ড কাস্টদের ব্যাপারে দু-তিন বছরের অভিজ্ঞতায় আমি দেখেছি, কাজ হয়েছে। আইনে যতগুলি প্রভিশন রাখা হয়েছে যদি কোথাও ভায়োলেশন হয় তাহলে তার বিরুদ্ধে কেস করতে গেলে আমাদের কাছে পার্মিশন নিতে হবে। যখন ভায়োলেশনের প্রশ্ন উঠেছে, মামলা করার মতো ঘটনা ঘটেছে, তখন এখান থেকে চিঠিপত্র গেছে, তখন সেটা মেক আপ করার চেষ্টা হয়েছে এটা লক্ষ্য করেছি। আইনটা বলবত করার জন্য আমি সেখানে একটা সেল বসিয়েছি। এতদিন ভাল করে বসানো ছিল না, আমরা একটা এনফোর্সমেন্ট সেল বসিয়েছি, সেই সেল এস.সি. এবং এস.টি.-দের ব্যাপারটা কার্যকর করছে। আমি বিশ্বাস করি আগামী কয়েক বছরে এই আইন আরও দৃঢ়ভাবে কার্যকর হবে। সর্বশেষে এস.সি, এস.টি যে বাজেট দিয়েছি যদি একথা বলা হয় যে এতে এস.সি., এস.টি-রা শুধু তাদের স্বার্থ রক্ষা করার কথা ভাবছে তাহলে এটা ভুল হবে। আমরা দেখেছি নারী শিক্ষার জন্য, নারীর উন্নতির জন্য, বিদ্যাসাগর, রামমোহন চেষ্টা করেছেন, কিন্তু তাঁরা নারী ছিলেন না। পার্লামেন্টে এই রিজার্ভেশনের ব্যাপারে যখন আলোচনা হয় তখন যতগুলি বক্তার বক্তব্য পড়েছি বিশেষ করে নেহেরুর নেতৃত্বে যে পরিকল্পনাগুলি হয়েছিল এই ব্যাপারে তাতে অনেক বড় বড় বক্তৃতা করেছেন, তাঁদের সকলেই এই বিশেষ গোষ্ঠীর মানুষ ছিলেন না, তাঁরা প্রতিশ্রুতি দিয়েছিলেন যে ১০ বছর পরে এই স্পেশ্যাল প্রভিশন প্রয়োগ করার আর দরকার হবে না, তারা সকল মানুষের সঙ্গে অ্যাটপার হয়ে যাবে। আমাদের দুর্ভাগ্য সেটা হয়নি। কারণ, সিডিউল্ড কাস্টদের মধ্যে বেশির ভাগ হচ্ছে গরীব মানুষ, টেকনিক্যালি গরীব মানুষের উন্নতি মানে সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবসদের উন্নতি। কেন্দ্রীয় সরকারের এই মানুষদের জন্য দশকের পর দশক ধরে পরিকল্পনার পর পরিকল্পনা গেছে, কিন্তু যেহেতু মানুষ আরও গরীব হওয়ার দিকে গেছে সুতরাং সিডিউল্ড কাস্ট আরও ব্যাকওয়ার্ড হয়ে গেছে, সিডিউল্ড কাস্ট, সিডিউল্ড ট্রাইবস আর গরীব সমার্থক হয়ে গেছে গোটা ভারতবর্ষে। সুতরাং আজকে গরীব মানুষের উন্নয়ন হলে এস সি, এস টি-দের আলাদা উন্নয়ন না করলেও উন্নয়ন হয়ে যাবে। ১০ বছর জহরলাল নেহেরু টাইম চেয়েছিলেন, সেই ১০ বছর আজও শেষ হল না, হয়ত দেখা যাবে পরিকল্পনা যেভাবে চলছে

তাতে এই ১০ বছর চিরকাল চলবে। আমি যেটা বোঝাতে চাইছি সেটা হচ্ছে সিডিউল্ড কাস্টদের সেপারেট কিছু ডোজ দিয়ে উন্নতি করা যাবে না, সিডিউল্ড কাস্টদের ৭৫ পারসেন্ট হচ্ছে ল্যান্ডলেস পেজ্যান্টস এবং ডে লেবার। এখানে যা কিছু আলোচনা হল সবই শিক্ষিত গ্র্যাজুয়েটদের জন্য, ৭৫ পারসেন্ট যে লোক পড়ে আছে তাদের কথা কে ভাববে? এরা হল রাজাবাজার কেশব সেন স্ট্রিটের ১০ হাজার মুচি, এই ধরণের লোক, রিজারভেশন তাদের কোনও কাজে লাগবে? ঐ সমাজের জন্য কিছু রিজার্ভেশন দিয়ে কাজ বেশি এগোবে না, টোটাল ডেভেলপমেন্ট এই সমাজে দরকার। কাজেই সেদিক থেকে, To develop the scheduled castes is not a separate thing; it is a thing to develop the country as a whole, specially the poor classes. এটা হল আমার মূল কথা। এই কথা বলে সমস্ত কাট মোশনের বিরোধিতা করে যে ব্যয়-বরাদ্দ আমি পেশ করেছি সেই ব্যয়-বরাদ্দ মঞ্জুর করার জন্য আমি আপনাদের কাছে অনুরোধ রাখছি।

**Mr. Deputy Speaker :** There are 6 cut motions to Demand No.41. Now I put them all to vote.

The motions moved by Shri Saugata Roy, Shri Apurbalal Majumder and Shri Sultan Ahmed that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

[5-20—5-30 P.M.]

The motion of Shri Dinesh Chandra Dakua That a sum of Rs. 1,24,36,59,000 be granted for expenditure under Demand No.41, Major Heads : "2202—General Education (Tribal Areas Sub-Plan), 2204—Sports and Youth Services (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Excluding Public Health (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Public Health) (Tribal Areas Sub-lan), 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan), 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 2235—Social Security and Welfare (Social Welfare) (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Tribal Areas Sub-Plan), 2402—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 2405—Fisheries (Tribal Areas Sub-Plan), 2406—Forestry and Wild Life (Excluding Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling) (Tribal Areas Sub-Plan), 2408—Food, Storage and Warehousing (Tribal Areas Sub-Plan), 2425—Co-operation (Tribal Areas Sub-Plan), 2435—Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 2501—Special Programme for Rural Development (Tribal Areas Sub-Plan), 2506—Land Reforms (Tribal Areas Sub-Plan), 2515—Other Rural Development Programmes

(Community Development) (Tribal Areas Sub-Plan), 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan), 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 2851—Village and Small Industries (Excluding Public Undertakings), (Tribal Areas Sub-Plan), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4402—Capital Outlay on Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4425—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 4435—Capital Outlay on Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 4705—Capital Outlay on Command Area Development (Tribal Areas Sub-Plan), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 5054—Capital outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 6225—Loans for Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 6425—Loans for Co-operation (Tribal Areas Sub-Plan), 6575—Loans for Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan) and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan).

(This is inclusive of a total sum of Rs. 31,09,15,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

## VOTING ON DEMAND FOR GRANT—DEMAND NO. 44

**Mr. Deputy Speaker :** There are 4 cut Motions on Demand No.44. All the Cut Motions are in order and taken as moved as follows :

**Shri Saugata Roy** :<br>
**Shri Apurbalal Majumdar** :<br>
**Shri Sultan Ahmed** :<br>
**Shri Satya Ranjan Bapuli** :

Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/-

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এমন একটি দপ্তর নিয়ে কথা বলছি, যে দপ্তরের অধিকাংশ টাকাই নন্-প্ল্যানে খরচ হয়। আর প্ল্যানের জন্য যেটুকু রাখা হয় তাতে কি কি কাজ হয়—সেটা মাননীয় ত্রাণ মন্ত্রী তাঁর বাজেট বইতে লিপিবদ্ধ করেছেন। ত্রাণ বাবদ ১৫ কোটি ৫০ লক্ষ টাকা রেখেছেন। এই টাকাটা সম্পূর্ণ জলে গেছে, এটা

আমরা ধরে নিতে পারি। কারণ, এই টাকায় আর কিছু হয় কি না আমরা জানি না। এই টাকায় তাদের পার্টি ফান্ড বাড়ে এবং পার্টির কাজে লাগাবার পক্ষে এই টাকাটা যে যথেষ্ট, সেটা তাঁর বাজেট বক্তৃতাতেই প্রমাণিত হয়। তিনি ভাল গল্প লিখেছেন। খুব ভাল এসে লিখেছেন। তিনি বলেছেন কখনও বন্যা, কখনও খরা আবার কখনও ঘূর্ণিঝড় হচ্ছে এবং তিনি এটাকে ভাগ ভাগ করে দেখিয়েছেন। তিনি পশ্চিমবঙ্গের দরিদ্র অধিবাসীদের দুঃখে একেবারে মরে যাচ্ছেন। একে জিনিসপত্রের দাম বাড়ছে, তার উপর আবার পশ্চিবঙ্গে খরা, বন্যা লেগেই আছে। পশ্চিমবঙ্গে বেশি বৃষ্টি বাদলা হয়, উত্তরভারতে বেশি বৃষ্টিপাত হলে গঙ্গা অববাহিকা অঞ্চলে বেশি বৃষ্টি হলে পশ্চিমবঙ্গে বন্যা হয়। আমাদের এই পশ্চিমবঙ্গে খরা, বন্যা হয়। এই খরা, বন্যায় জর্জরিত আমাদের এই মাননীয়া মন্ত্রী প্রলঙ্করী, তিনি সদাই দুশ্চিন্তাগ্রস্ত হয়ে আছেন। তিনি নিজেও বলেছেন যে খরা, বন্যায় সারা বছর তাঁকে বিব্রত থাকতে হয়। তাঁকে যে টাকা দেওয়া হয়েছে তারমধ্যে কেন্দ্রীয় সরকারের ১০ কোটি টাকা অন্তর্ভুক্ত করা হয়েছে। মাননীয়া মন্ত্রী মহাশয়ার কাছে আমার প্রথম জিজ্ঞাসা,. এই খরা, বন্যাকে প্রতিরোধ করার মতো পরিকল্পনা কেন গ্রহণ করা হয় না? তিনি বলেছেন, পুকুরের জল শুকিয়ে যায়, নদীর জল শুকিয়ে যায় ফলে মানুষের কষ্ট হয়। আমার জিজ্ঞাস্য, এরজন্য কোনও পরিকল্পনা গ্রহণ করতে পারেন না কেন? গ্রামেগঞ্জে স্থায়ী পুকুর কাটাতে পারেন না কেন? আগে আমরা দেখেছি যে গ্রামে বড় বড় পুকুর থাকত এবং সেই পুকুরের জল মানুষ খেত এবং এমন কি সেই জল সেচের কাজেও ব্যবহৃত হত, সেই ব্যবস্থা তো করতে পারেন। কিন্তু আমরা জানি যে আপনাদের আসল উদ্দেশ্যটা কি। তিনি বলছেন, নদীগুলি পলি মাটিতে ভরে যায়। আমার তাঁর কাছে প্রশ্ন, যে নদীগুলিতে পলিমাটির জন্য বন্যা হয় সেই নদীগুলি থেকে পলিমাটি সরানোর জন্য গ্রামের শ্রমিক, মজুরদের নিয়ে কাজ করিয়ে সেই পলি সরানোর ব্যবস্থা করেন না কেন? আমরা জানি, তা আপনারা করবেন না। আপনারা সমস্ত টাকাটা দেবেন পঞ্চায়েতকে এবং এই পঞ্চায়েত হচ্ছে এই ফান্ড নিজেদের কাজে ব্যবহার করার প্রথম যন্ত্র। এই পঞ্চায়েতের হিসাব অডিট করার কোনও বালাই নেই। অফিসারদের দিয়ে অডিট করানো হয় অতএব সেখানে ধরার কেউ নেই। এখানে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা চুরি হওয়া ছাড়া কোনও কাজ হয় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার অভিজ্ঞতা আছে যে বন্যার সময়ের জন্য যে গম সঞ্চয় করে রাখা হয় নির্বাচনের সময় গ্রামের মানুষদের ভোট পাওয়ার জন্য সেই গম ঢেলে দিয়ে আসা হয়, চালও এইভাবে ঢেলে দেওয়া হয়, অর্থও এইভাবে ঢেলে দেওয়া হয়। গ্রামের পঞ্চায়েতের এক মেম্বার আর এক মেম্বারকে চায়ের দোকানে এ সম্পর্কে কি বলেন সেসব কথা আমাদের জানা আছে। স্যার, এমন কি এই চাল, গম বাজারে বিক্রি পর্যন্ত হয়ে য়ায়। ত্রিপল, কাপড় বিক্রি হয়ে যায়। চায়ের দোকানে আমরা শুনতে পাই যে এক পঞ্চায়েত মেম্বার আর এক পঞ্চায়েত মেম্বারকে বলছে, তুই কেন ২৫০ টাকা নিবি, আমি কেন ২৪৯ টাকা নেব? বলে, তুই রিলিফের চাল, গম নিয়ে কি করেছিলি গ্রামের লোককে সব বলে দেব ইত্যাদি। নির্বাচনের জন্য পার্টি ফান্ড বৃদ্ধি করার জন্য এবং লোকাল ইউনিটগুলির মাধ্যমে গ্রামের গরীব মানুষদের মধ্যে চাল,

গম, টাকা বিলি করে যতদিন পারা যায় ভোট সংগ্রহ করার জন্য এই ত্রাণ দপ্তরে ওঁরা টাকা ধরে রাখেন, তা ছাড়া অন্য কিছু হয় না। স্যার, আপনি জানেন যে গত ২৬/২৭ তারিখে মেদিনীপুরে ঘূর্ণিঝড় হয়ে গেল তাতে ৪৮ জনের মতোন লোক মারা যান। মাননীয় মন্ত্রী মহাশয়ার কাছে আমার জিজ্ঞাস্য, এই লোকগুলির পরিবারবর্গকে সাহায্য দেবার বা ক্ষতিপূরণ দেবার জন্য কি ব্যবস্থা করা হয়েছে বলবেন। সম্প্রতি অন্ধ্র প্রদেশে যে ঘূর্ণিঝড় হয়ে গেল তাতে আমরা দেখেছি সেখানকার মাননীয় মুখ্যমন্ত্রী ডিক্লেয়ার করেছেন কত টাকা করে ক্ষতিপূরণ দেবেন। কর্ণাটকে হলেও সেইভাবে ঘোষণা করা হয় কিন্তু পশ্চিমবঙ্গে যে মানুষগুলি ক্ষতিগ্রস্ত হল তাদের পরিবারবর্গকে কি ক্ষতিপূরণ দেওয়া হবে সেটা আমরা জানলাম না। তারপর মাননীয়া ত্রাণমন্ত্রী মহাশয়া বলেছেন যে ১৯৮৯-৯০ সালে দামোদরে নাকি বন্যা হয়েছে। সেখানে দামোদর, তিস্তা ইত্যাদি কয়েকটির নাম করেছেন এবং বলেছেন ৫৭.৭৮ লক্ষ টাকা দিয়েছেন। ১৯৮৯-৯০ সালে দামোদরের কোনও জায়গায় বন্যা হয়েছে সেটা জানালে ভাল হয়।

[5-30—5-40 P.M.]

এখানে বন্যার গাওনা গাইতে হবে বলেই তিনি গাইলেন। এতে আমাদের কিছু করার নেই। কারণ বামফ্রন্ট সরকার দুটো জিনিস চায়—হয় বন্যা হোক, না হয় খরা হোক। খরা, বন্যা না হলে ওঁরা শান্তিতে থাকতে পারেন না, মানুষের কাছে যেতে পারেন না। পঞ্চায়েত এবং লোকাল কমিটিগুলি দলবাজি করতে পারে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয়া মন্ত্রী মহাশয়া বলেছেন যে, অগ্নি-কান্ডের ক্ষতিগ্রস্তদের জন্য ওঁর দপ্তর নাকি ২ লক্ষ ৩৩ হাজার টাকা খরচ করেছে! আমি ওঁকে জিজ্ঞাসা করছি, কোথায় খরচ করেছেন, কিভাবে খরচ করেছেন, কারা সেই টাকা পেয়েছে, সেকথা কি একটু বলবেন? বর্ধমান জেলার বহু গ্রামে অগ্নি-কাণ্ডে বহু বাড়ি ঘর পুড়ে গেছে, উনি একটু হিসাব দিন, বর্ধমান জেলায় যে সমস্ত বাড়ি ঘর গুলি পুড়ে গেছে সেগুলির ক্ষেত্রে উনি কি ত্রাণের ব্যবস্থা করেছেন? কোন কোন ব্লকে কি কি ক্ষতিপূরণ দিয়েছেন? এগুলি যদি জানান, তাহলে খুশি হব। এখন সরকার বলছেন, ঘর-বাড়ি পুড়ে গেলে এখন আর সরকারের সাহায্য করার দরকার নেই, গ্রামে ন্যাশনাল ইন্সিওরেন্স কোম্পানি বাড়িঘর তৈরি করে দেবে। এখনও পর্যন্ত তারা কোথাও একটা ঘরও তৈরি করে দিয়েছে কি না আমি জানি না। মন্ত্রীর দপ্তর অথবা ইন্সিওরেন্স কোম্পানি কোন জেলায় ক'টা বাড়ি ঘর করেছে, অনুগ্রহ করে মন্ত্রী যদি তাঁর জবাবি ভাষণে বলেন, তাহলে আমরা জানতে পারি। উনি ওঁর বাজেট বক্তৃতায় বলেছেন—ঘর বাড়ি তৈরির জন্য ওঁর দপ্তর থেকে অনেক কিছু করা হয়েছে এবং উনি বলেছেন—বন্যার আশঙ্কা রয়েছে। অবশ্য আমি ইতিপূর্বেই বলেছি উনি অশনি মন্ত্রী, তাই ওঁর বক্তব্যের মধ্যে অশনি সংকেত স্পষ্ট। আমার অপরাধ নেবেন না, মন্ত্রী মহোদয়া, আপনি ঐসব কথা বলে গ্যাটিস দিতে চাইছেন। আপনারা সরকারি অর্থ পার্টির স্বার্থে ব্যবহার করার জন্য বন্যার কথা ভাবেন। সরকারি অর্থ পার্টির স্বার্থে ব্যবহার করার যে ওরিয়েন্টেশন, তার থেকেই আপনি বন্যার কথা ভাবেন। আপনারা

১১টি জেলায় ৮৫টি বন্যা আশ্রয় তৈরি করার ব্যবস্থা করেছেন। আমি বর্ধমান জেলার কেতুগ্রামে একটা বন্যাশ্রয় দেখে এসেছি। বন্যার সময় করা হয়েছিল, বর্তমানে সেখানে না আছে দরজা, না আছে জানালা, সেটা আজকে গরু, মোশ, ছাগলের গোয়ালে পরিণত হয়েছে। আমি জানি না আর কোথায় কোথায় ৮৫টি বন্যাশ্রয় করা হয়েছে এবং সেগুলোর অবস্থাই বা কি! হয়ত করেছেন, কিন্তু রক্ষণাবেক্ষণের কোনও ব্যবস্থা করেন নি। সেই ব্যবস্থা অবিলম্বে করা দরকার। আমি আশা করব মন্ত্রী, তাঁর জবাবি ভাষণের সময়ে বন্যাশ্রয়ে গুলির বর্তমান অবস্থা কি তা বলবেন। তারপর ১৯৮০ সাল থেকে কুচবিহার এবং জলপাইগুড়ির শরনার্থী শিবির গুলির জন্য ৬ কোটি টাকা খরচ করা হয়েছে বলে বলেছেন। ঐ শরনার্থীরা আসাম থেকে এসেছেন। আমি মন্ত্রী মহোদয়াকে বলছি, আসাম সরকার তো বর্তমান কেন্দ্রের মোর্চা সরকারের অংশিদার এবং আপনারা আসামের মুখ্যমন্ত্রী প্রফুল্ল মহান্তকে নিয়ে কনক্লেভ করেন, তাহলে আপনারা তাদের সঙ্গে বসে এবিষয়ে একটা নীতি নির্ধারণ করুন। কুচবিহার এবং জলপাইগুড়ির শরনার্থীদের বিষয়ে একটা ব্যবস্থা গ্রহণ করুন। স্থায়ীভাবে সমস্যার সমাধানের ব্যবস্থা করুন। আপনারা দণ্ডকারন্য থেকে শরনার্থীদের এখানে ভুল বুঝিয়ে নিয়ে এসে তারপর তাদের ওপর বুলেট এবং লাঠি চালিয়েছিলেন এবং দণ্ডকারন্যে ফিরিয়ে দিয়েছিলেন। আর আজকে কুচবিহার এবং জলপাইগুড়ির শরনার্থীদের সেই ৮০ সাল থেকে কোনও ব্যবস্থা করতে পারছেন না? বর্তমানে আসামে আপনাদের বন্ধুপ্রতীম সরকার রয়েছে, যাদের সঙ্গে আপনারা কনক্লেভ করেন, এক সঙ্গে বসেন, এক সঙ্গে আন্দোলন করেন, ভারতবর্ষের ভাগ্য নির্ধারণ করেন, তাঁদের সঙ্গে আলাপ-আলোচনার মাধ্যমে এই সমস্যার স্থায়ী সমাধানের ব্যবস্থা করুন। উড়িষ্যার মৎস্যজীবীরা সেখান থেকে তাড়া খেয়ে ভারতবর্ষের আর কোথাও যাবার জায়গা পেল না, এলো পশ্চিমবাংলায়, এবং তাদের জন্য আপনারা টাকা খরচ করলেন। হ্যাঁ, ঠিক কথাই পশ্চিমবঙ্গবাসীরা সব সময় অপরের দুংখের অংশিদার হতে প্রস্তুত। নিশ্চয়ই আমরা অন্য রাজ্যের বিপন্ন মানুষদের সাহায্য করব। কিন্তু সেটা কত দিন চলবে? কিন্তু কতদিন ধরে চলবে? নাকি এটা চালাবার জন্যই চালানো হবে? সরকারি অর্থের এইভাবে অপচয় আর কত করা হবে একথা আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই। উনি বাজেট বক্তৃতায় বলেছেন যে, দার্জিলিংয়ে দুর্ঘটনাজনিত পরিস্থিতির কারণে সেখানে অনেক বাড়িঘর পুড়ে গেছে এবং তারজন্য সেখানে পুনর্বাসনের জন্য অনেক ঘরবাড়ি নির্মাণ করা দরকার। আমরা কখনই চাই না যে, কোনও হিংসাশ্রয়ী ঘটনার কারণে কোনও পরিবার নিরাশ্রয় হয়ে থাকুক। কিন্তু আমি জিজ্ঞাসা করছি, আপনাদের দলের আক্রমণে পশ্চিমবঙ্গে কত হাজার বাড়ি পুড়েছে, কত কংগ্রেস কর্মীর বাড়ি পুড়েছে? কিছুদিন আগে মেদিনীপুরের সবংয়ে ঘর পুড়িয়ে দেওয়া হয়েছে। আমি জিজ্ঞাসা করছি, তাঁদের কয়জনের পুনরায় বাড়ি করিয়ে দিয়েছেন? ....(লালবাতি)... আমার ১৫ মিনিট সময়, কাজেই সময় এখনও শেষ হয় নি। আমি জিজ্ঞাসা করতে চাই, এই রকম আক্রমণজনিত কারণে যারা ঘরবাড়ি ছাড়া হয়েছে তাদের কতজনকে বাড়ি করে দিয়েছেন? সামাজিক কারণে বিপর্যয়ের জন্য অনুদান দেবার কথা বলেছেন এবং তারজন্য ৫ লক্ষ টাকা ধরেছেন। আমি শুধু একটি কথা বলতে চাই যে, আপনার এই দপ্তর

হল খয়ক্ষতির দপ্তর, কিন্তু এই ক্ষয়ক্ষতি দেবার দপ্তরে সঠিকভাবে হিসাব রাখবার ব্যবস্থা আছে কিনা; কত টাকা দুর্নীতি হল সেটা বিশ্লেষণ করতে পারবেন কি না? এই ব্যাপারে পঞ্চায়েতের কাছ থেকে যেসব হিসেব পেয়েছেন সেটা পুঙ্খানুপুঙ্খরূপে বিশ্লেষণ করেছেন কি? কয়েকদিন আগে দেখলাম, বর্ধমান জেলা পরিষদ একটা মারুতি জিপ্সি কিনেছে। আমি জিজ্ঞাসা করেছিলাম, এই ধরণের গাড়ি কেন কেনা হচ্ছে? একটি সরকারি রিপোর্টে দেখছিলাম, ঐ মারুতি জিপ্সি করে বর্ধমান জেলা পরিষদের চেয়ারম্যান ঘুরে বেড়াচ্ছেন। এটা সরকারি রিপোর্ট। সেই কারণে আমি বলতে চাই, আজকে যেখানে শুধুমাত্র দুর্নীতি, দলবাজি এবং অর্থের অপচয় ঘটছে সেখানে ত্রাণ দপ্তরের কোনও প্রয়োজন নেই। কিছু কিছু এম.এল.এ.র কাছে ত্রাণ-বাবদ মাঝে মধ্যে কিছু ফ্রক যায় কিন্তু সেগুলোর এমনই অবস্থা যে সেগুলোদেবার চেয়ে না দেওয়াই ভাল। ত্রাণবাবদ এমন সব কাপড় পাঠানো হয় যেগুলো গরীব মানুষগুলোর হাতে তুলে দেওয়া যায় না। সেজন্য বলছি, যদি কিছু করবার হয় সেটা করবার মতোই করুন। আজকে ত্রাণের ক্ষেত্রে অন্য কোনও সংস্থা এগিয়ে গেলে আপনারা সেটা পার্টি দিয়ে বন্ধ করিয়ে দেন, কারণ সোর্স অফ মানি ফ্লো, সোর্স অফ হুইট ফ্লো দিয়ে আপনারা সবাইকে বসিয়ে রাখতে চান। তাই এই দুর্নীতিগ্রস্ত বাজেট বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের আনিত কাট মোশনকে সমর্থন করে শেষ করছি।

[5-40—5-50 P.M.]

**শ্রীমতী মহারানি কোনার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী বন্ধুদের বক্তব্য এতক্ষণ বসেবসে মনোযোগ সহকারে শুনছিলাম। পাগলে কি না বলে ছাগলে কি না খায়। এই বক্তব্য শুনে অবাক হয়ে যাচ্ছিলাম। বিরোধীপক্ষের যে বন্ধু বক্তব্য রাখছিলেন তখন তাঁর এতটুকু দ্বিধা হল না এই সব কথা বলতে? ত্রাণমন্ত্রী ত্রাণ দপ্তরের যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করে কিছু বক্তব্য রাখছি। আপনার বয়স হয়েছে, অনেক অভিজ্ঞতা আছে, আমি যে কথা বলে যাচ্ছি সেগুলোকে আপনি মিলিয়ে নেবেন। আমি দেখেছি কংগ্রেস আমলে জি.আর. আর স্টেট রিলিফ ছিল ঠিকই কিন্তু গ্রামে কোনও গরিব মানুষকে জিজ্ঞাসা করে দেখুন সেইসব রিলিফ তাঁরা পেয়েছেন কি না? সেই সমস্ত জিনিস চুরি করে যারা কোটিপতি হয়েছে তাদের বাড়িতে তখন চলে গেছে, গ্রামের মানুষ সে সম্বন্ধে জানতে পারত না। এই হচ্ছে বিরোধী পক্ষের বন্ধুদের চরিত্র। আপনার কাছে বলব, ওঁরা অনেক বড় বড় কথা বলেন, আমার কথা আপনারা একটু শুনুন, এই কারণেই আপনারা সংখ্যায় কমে যাচ্ছেন। আপনারা মানুষের কাছে যেতে শিখুন, মানুষের কথা শুনুন। এই প্রসঙ্গে আমার একটা কথা মনে পড়ছে। কংগ্রেস আমলে ৫৯ সালের ৩০শে আগস্ট দিনটার কথা মনে পড়ছে। এই দিনটার কথা কেন আমার মনে পড়ছে বলছি, ওঁদের বক্তব্য শুনে যা বলা উচিত ছিল বা সেটা বলতে হচ্ছে। তখন গ্রামাঞ্চলের মানুষ রিলিফের খাবার না পেয়ে শহরের দিকে ছুটে আসতেন। কংগ্রেসের আমলে মানুষকে পুলিশের গুলিতে প্রাণ দিতে হয়েছিল—৮০ জনকে প্রাণ দিতে হয়েছিল। এখানে দাঁড়িয়ে অতীত দিনের সেই কথাগুলো বললেন না তো

যে আপনাদের আমলে কি ঘটনা ঘটেছিল? ছেলেরা যখন সেই গুলি চালনার বিরুদ্ধে প্রতিবাদ করতে গিয়েছিল তখন ১২ জনকে বিধান রায়ের বাড়ির সামনে গুলি করে মারা হয়েছিল। তরুনের তাজা রক্তে ভেসে গিয়েছিল। কৈ, সেই কথা তো বললেন না—কংগ্রেস আমলে কি ঘটেছিল? এর পরেও আজকে বলছেন এইসব কথাবার্তা? আপনারা ত্রাণ ব্যবস্থাটাকে কোন পর্যায়ে নিয়ে গিয়েছিলেন? মানুষের পর্যায়ে ছিল, নিজেদের বুকে হাত দিয়ে বলুন তো? কোথাও যখন বন্যা হত তখন মানুষ বাটি হাতে করে এসে বলব—মা ভিক্ষে দাও। আমার ৫৬ বছর বয়স হয়েছে, আমি তখন বলতাম রোজ দিতে পারব না। তখন সে বলত, একটু ফেন দাও মা। আপনাদের আমলে আপনারা এই কাজ করেছেন আর আজকে এখানে বলেছেন রিলিফের পয়সা মেরে পার্টি অফিস করা হয়েছে। এইসব কথা কখনও বলবেন না, অতীতে যারা প্রাণ দিয়েছে তারা এইসব কথা শুনে হাসবে। তাদের করুন কান্না চোখ দিয়ে ফেটে বেরোবে। বামফ্রন্ট যখন প্রতিষ্ঠিত হল, ৭৮ সালে ভয়াবহ বন্যা হয়েছিল, যার নজির বিগত একশো বছরে নেই। গ্রামকে গ্রাম তখন ভেসে গিয়েছিল, বহু মানুষ গৃহহারা হয়েছিল, বহু পশু নিশ্চিহ্ন হয়ে গিয়েছিল। পঞ্চায়েতের কথা বলছেন? আমরা পঞ্চায়েতকে মানুষের সঙ্গে যুক্ত করেছিলাম, তখন কোনও মানুষকে বাদ দিই নি। আপনারা উদাহরণ চান? মেমারীতে অনন্ত রায়, যিনি কংগ্রেসের লোক তাঁকে নিয়ে কাজ করেছি, তাঁর বাড়িতে বসে রুটি করেছি। এইভাবে আমরা সাহায্য দেবার ব্যবস্থা করেছি। প্রত্যেকটি মানুষ গ্রামেগঞ্জে কাজ করেছে। যতরকমের সাহায্য করা যায় তার সব কিছু করা হয়েছিল। যে সমস্ত বাড়ি নিশ্চিহ্ন হয়ে গেছিল সেখানে রিলিফ দিয়ে তাদের বাড়ি তৈরি করে দেওয়া হয়েছে। তাদেরকে উদ্ধার করতে গিয়ে পঞ্চায়েত কর্মীকে সেখানে প্রাণ দিতে হয়েছে। ওই পঞ্চায়েত কর্মীরা মানুষকে উদ্ধার করতে, জনসংযোগ করতে এবং মানুষকে সহযোগিতা করতে এগিয়ে এসেছিল সুতরাং সব দিক থেকে আমরা এই কাজ করতে সক্ষম হয়েছি। আপনাদের আমলে যখন দুর্ভিক্ষ হত তখন মহাজনরা দারিদ্রতার সুযোগ নিয়ে তাদের দাদন দিতেন। এইভাবে দাদন দিয়ে জিনিসপত্রের দাম বাড়িয়ে গ্রামের গরীব মানুষদের দুর্ভোগ বাড়িয়ে দিয়েছিলেন। কিন্তু আমাদের মুখ্যমন্ত্রী সেই ভয়ঙ্কর বন্যার সময়ে সবার কাছে আবেদন করেছিলেন যে জিনিসের যে দর তার থেকে যেন এক পয়সাও না বাড়ে। মানুষকে চোখের মণি করে যে জায়গায় ছিল সেই জায়গায় ফিরিয়ে দিয়েছিল। ১৯৮২ সাল থেকে ১৯৮৩ সাল কিছু কিছু জায়গায় খরা হয়েছিল কিন্তু সেই খরায় একটি মানুষকেও মরতে হয় নি। না খেয়ে কোনও মানুষ মরে নি। সবাই খেয়ে গ্রামেগঞ্জেই থেকেছে। মাননীয় বিরোধীদলের সদস্য ন্যাশনাল ইনস্যুরেন্স স্কীম সম্পর্কে বলেছেন। আমি মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করতে চাই যে, এটা যেন সহানুভূতির সঙ্গে যেন দেখেন। ন্যাশনাল ইনস্যুরেন্স অফিসে যখন ফাইনাল রিপোর্ট তখন তা নিয়ে খুব গাফিলতি করা হয়। এই ব্যাপারটা একটু দয়া করে দেখবেন। বন্যা হোক কিংবা খরা হোক এই ত্রাণের টাকায় মানুষকে আজকে বাইরে বেরুতে হয় নি। যেখানে জল শুকিয়েছে, ফসল নষ্ট হয়েছে সেখানেই ত্রাণ এগিয়ে গেছে। গ্রামেগঞ্জে যেখানে জল শুকিয়ে গেছে সেখানেই পঞ্চায়েত থেকে জল যাতে গ্রামের লোকেরা তাড়াতাড়ি পায় তার ব্যবস্থা করা হচ্ছে। মানুষ যাতে জল খেতে

পায়, ফসল নষ্ট না হয়, ফসল যাতে বাড়ে এই ব্যাপারে ত্রাণ দপ্তর চেষ্টা করছে। আজকে ত্রাণ দপ্তর মানুষের পাশে থেকে মানুষকে সহযোগিতা করে চলেছে। আপনাদের আমলে গরীব মানুষদের আপনারা দুর্ভিক্ষের মধ্যে ঠেলে দিতেন। কোটিপতি, লক্ষপতিরা ত্রাণের টাকা নিয়ে দুর্নীতি করতো আমরা তো আর সে সব করি না। এই বিরোধীদলের সদস্যরা তো মারুতি গাড়ি চেপে বেড়ান, দামি দামি ফল খান। সুতরাং আপনারা গরীবের দুঃখ বুঝবেন কি করে? এইকথা বলে এই ব্যয়বরাদ্দকে মাননীয় মন্ত্রীর ব্যয়বরাদ্দকে সমর্থন করে সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাত্বিক কুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ত্রাণমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করে দু/একটি কথা বলতে চাই। বিরোধীপক্ষের যে সমস্ত কাট মোশান আছে সেগুলোর বিরোধিতা করছি। আমি এখানে শুনলাম যে, তুহিনবাবু বিলিফের ব্যাপারে অনেক কথা বলে গেলেন। আমি তুহিন বাবুকে বলতে চাই যে, আপনাদের আমলে কি হয়েছিল আমার জানা নেই, তবে একটি কথা বলছি—বীরভূম জেলায় যখন বন্যা হয়েছিল, ময়ূরাক্ষীর লেফট ব্যাঙ্ক ভেঙ্গে এবং হিংলু বাঁধ ভেঙ্গে একটা বিরাট বিপজ্জনক অবস্থার সৃষ্টি হয়েছিল সেই সময়ে বামফ্রন্ট মন্ত্রীসভায় এবং সেই বন্যাতে একটা নজির সৃষ্টি করেছিল যার নজির আজ পর্যন্ত মেলেনি। সেখানে এখান থেকে যাবার সমস্ত রাস্তা বন্ধ কিন্তু বামফ্রন্ট সরকারের দুজন কৃষিমন্ত্রী শ্রী কমল গুহ এবং শিক্ষামন্ত্রী শ্রী পার্থ দে ড্রাইভার নিয়ে যেতে অস্বীকার করা সত্ত্বেও বেরিয়ে গেলেন। তারমধ্যে কমলবাবু আসানসোল দিয়ে ম্যাসানজোর হয়ে রিলিফ নিয়ে বীরভূমে পৌঁছেছিলেন।

[5-50—6-00 P.M.]

পার্থবাবু আসানসোল থেকে বহু কষ্টে ট্রাকের উপর চড়ে যান বীরভূমে—আপনাদের কিন্তু এই রকম নজীর কংগ্রেস আমলে নেই। তখন একটা ক্যাবিনেট ডিসিশ্যান হয়েছিল তাই প্রতিটি মন্ত্রীকে পূর্ণ দায়িত্ব দিয়ে বসিয়ে দেওয়া হয়েছিল বিভিন্ন জেলার বিভিন্ন জায়গায়—যাতে পশ্চিমবাংলার মানুষ না খেয়ে মরতে না পারে। এই কলকাতার বিভিন্ন সংস্থা বন্যার জন্য বিভিন্ন ত্রাণ সামগ্রী নিয়ে সুদূর বীরভূমে গিয়েছিল, বাঁকুড়া, বর্ধমানে গিয়েছিল তখন কিন্তু আপনারা চুপ করে বসেছিলেন। তখন আপনারা কি করেছিলেন—বামফ্রন্ট ছিল বলেই তো প্রতিটি জায়গায় মানুষের যা প্রয়োজন, যা ঔষধ দরকার সব কিছু পাঠানো হয়েছে। মানুষের খাবার তৈরির জন্য রান্নার সামগ্রী ছিল না, দিনের পর দিন তারা অনাহারে ছিল, সেই সমস্ত মানুষের যাতে রোগমুক্তি হয়, প্রয়োজনীয় চিকিৎসা হয়, প্রয়োজনীয় ত্রাণ সামগ্রীর ব্যবস্থা হয় তার জন্য এক একটা ক্যাবিনেট মিনিস্টারকে জেলায় বসিয়ে দেওয়া হয়েছিল। এটা বামফ্রন্ট সরকারের কৃতিত্ব। ভয়াবহ বন্যা তো অনেক সময় হয়েছে কিন্তু সেই সময় মন্ত্রিসভার সদস্যরা দিনের পর দিন গ্রামে গঞ্জে গিয়ে থেকে যাতে মানুষ খেতে পায় তার জন্য তদারকি করেছেন। আজতো বড় বড় কথা বললে চলবে না, আজকে এই যে দপ্তর তার গুরুদায়িত্ব পালন করছে তার জন্য আমি এই কাজটাকে সমর্থন করে বক্তৃতা করলাম এবং সঙ্গে সঙ্গে

আমার ওঁদের পুরনো দিনের কথা মনে পড়ে যাচ্ছে, সেটা আপনারা ক্ষমতায় এলে আবার পাবেন, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে ত্রাণ দপ্তরের মন্ত্রী মহোদয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। বিরোধী দলের সদস্যারা শুধুমাত্র যে বিরোধিতার জন্য আছেন একথা আজকে বক্তৃতা না শুনলে বুঝতাম না। একটা মর্মান্তিক ব্যাপার তুহিন বাবু বললেন—অন্ধ্রে ত্রাণ সামগ্রী পাঠানোর ব্যাপারে পশ্চিমবাংলা একটা কথা বলেছেন, তারও তিনি বিরোধিতা করেছেন, উড়িষ্যায় ত্রাণ সামগ্রী পাঠানোর ব্যাপারেও তিনি বিরোধিতা করেছেন। আসামের উদ্বাস্তু যারা আশ্রয় নিয়েছেন তারও তিনি বিরোধিতা করছেন, আজকে কালাহান্ডির ব্যাপারে পশ্চিমবাংলা সরকার যে ভাবে সাহায্য করেছেন তারও তিনি বিরোধিতা করেছেন, ভাল—প্রত্যেকটি জায়গায় বিরোধিতা। আজকে প্রকৃত বিপর্যয়ের সময় ত্রাণ কার্য নামাতে হয়, এই সমস্ত বিষয়ে কোথায় সহযোগিতা, সহানুভূতি, একসঙ্গে মিলে কি করে ত্রাণ কার্য করা যায়—যেটা দরকার ছিল—সেটা না বলে উনি এই সমস্ত কাজের বিরোধিতা করতে বলছেন। আর যে কথাটা বলেছেন—ত্রাণ সামগ্রী প্রতিরোধের নাকি স্থায়ী ব্যবস্থার জন্য এর কি স্থায়ী ব্যবস্থা করা হয়, নদীতে তো বাঁধ দেওয়া যেতে পারে—বন্যা নিয়ন্ত্রণের স্থায়ী ব্যবস্থা করা যায়? সংরক্ষণের স্থায়ী ব্যবস্থা করা যায়? আজকে যে রকম বর্ষণ হচ্ছে তাতে আমাদের যে ত্রাণ কার্য নামাতে হবে না এটা কে বলতে পারে; নদীতে যা চড়া পড়েছে এটার স্থায়ী ব্যবস্থা হতে পারে? ঘূর্ণিঝড় প্রতিরোধের স্থায়ী ব্যবস্থা আপনারা করতে পারবেন? খরা প্রতিরোধের স্থায়ী ব্যবস্থা আপনারা করতে পারবেন? আসলে আপনারা যেসব বক্তব্য এখানে রাখলেন, সেইসব বক্তব্যের কোনও যুক্তি আছে বলে আমি মনে করি না। সারা দেশজুড়ে পুকুর কাটলেও খরার মোকাবিলা করা যাবে না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি আমার জেলার কথা বলতে চাই। আমার জেলায়, যে পরিমাণ উদ্দীপনা নিয়ে ত্রাণ দপ্তরের মন্ত্রী ও অর্থমন্ত্রী ঘূর্ণিঝড় ক্ষতিগ্রস্ত এলাকায় ঝাঁপিয়ে পড়েছিল, যেভাবে টাইম টু টাইম ব্যবস্থা নেওয়া হয়েছিল, এবং মন্ত্রী মহাশয় সর্বত্র ঘুরে ঘুরে দেখেছেন কোথায় কতটুকু ত্রাণকার্যের কাজ ত্বরান্বিত হয়েছে, বা কোথায় কত লোক ক্ষতিগ্রস্ত হয়েছে। কিন্তু এসব ছাড়াও আরও একটা জিনিস দরকার, কোন জেলায় কতটুকু অংশ ঝড়ে একেবারে বিধ্বস্ত বা ক্ষতিগ্রস্ত হল, সেই খবরটুকু দপ্তরে সময়মতো আসে না। আবহাওয়া দপ্তর থেকে সব উল্টোপাল্টা রিপোর্ট হয়, হয়ত—সুন্দরবনের গোসাবা, হিঙ্গলগঞ্জ, বাসন্তী, সন্দেশখালি প্রভৃতি জায়গা ঝড়ে ক্ষতিগ্রস্ত হয়েছে, খবর গেল—সাগর, নামখানা, পাথরপ্রতিমা প্রভৃতি জায়গা ক্ষতিগ্রস্ত হয়েছে, এইসব উল্টোপাল্টা রিপোর্ট দপ্তরে দেওয়া হল। সেইজন্য ব্লকগুলিতে, বিশেষ করে, যে সমস্ত এলাকায় বার বার ক্ষতিগ্রস্ত হয়, সেই সমস্ত এলাকায় রাইটার্সের সঙ্গে যোগাযোগ রাখার জন্য কিছু আর.টি.সেট বসানো দরকার। তাছাড়া ঐ সমস্ত ব্লকগুলিতে ত্রাণকার্যের জন্য প্রতি বছর কিছু ত্রাণ সামগ্রী মজুত রাখা দরকার যাতে সঙ্গে সঙ্গে কিছু ব্যবস্থা নেওয়া যায়। বর্তমানে আমরা পঞ্চায়েতের থেকে টাকা খরচ করি, পরে টাকা আসলে ওটা আবার ঠিক করে নিই। যে সমস্ত ব্লক বা জেলা প্রায়ই বন্যা বা ঘূর্ণিঝড়ে বিপর্যস্ত হয়

সেখানে তাদের জন্য ত্রাণ শিবিরের দরকার হয়। আমি আরেকটা কথা বলেই আমার বক্তব্য শেষ করছি, যেটা তুহিনবাবু বলেছেন, পুজোর সময় এম.এল.এ.-দের যে কাপড় দেওয়া হয়, তার কোয়ালিটি একটু ভালো হওয়া দরকার।

**শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে ত্রাণমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী পক্ষের সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে দু-একটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেসি বন্ধুরা যেভাবে এই ত্রাণ সম্পর্কে বললেন, সেটা ঠিক নয়। উত্তরবঙ্গে বন্যা প্রতি বছর একটা লেগেই আছে, পাহাড়ী এলাকায় ব্যাপক বৃষ্টিপাত হলেই মহানন্দা, তিস্তা, তোর্সা, কালচিনি, রায়ডাক প্রভৃতি নদীতে জলস্ফিতি দেখা দেয়, ঐ জলস্ফিতির দরুন ব্যাপক বন্যা দেখা দেয়। এটা কম বেশি প্রত্যেক বছর লেগেই আছে। এই নদীগুলিতে বন্যা হওয়ার প্রধান কারণ হচ্ছে—নদীর নাব্যতা ও গভীরতা কমে যাওয়া। এই নদীগুলি পলি ও বালিতে পূর্ণ হওয়ায় নদীগুলির নাব্যতা ও গভীরতা কমে যাচ্ছে, ফলে প্রতি বছর বন্যা দেখা দিচ্ছে। আমি বন্যার একটা উদাহরণ দিচ্ছি—গত ১৯৭৪ সালে যখন আমাদের ওখানে বন্যা হল, তখন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী ছিলেন সিদ্ধার্থ শঙ্কর রায়, তখন ওখানে যে পরিমাণে ত্রাণের জিনিস চুরি হয়েছিল, তা ওখানকার সর্বসাধারণের মানুষ জানে। ওখানে বন্যায় রিলিফের জন্য যে ব্যবস্থা নেওয়া হত তার একটা বিরাট অংশ চুরি হয়ে যেত। শতকরা ২৫ ভাগ বন্যার্ত লোকেরা পেত না। যাইহোক, বেশি আর না বলে ত্রাণমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ উপস্থাপিত করেছেন তাকে সমর্থন করছি এবং বিরোধী পক্ষের যে ছাঁটাই প্রস্তাব তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00—6-10 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় ত্রাণমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের আনা কাট মোশন সমর্থন করছি। আমি দুঃখের সঙ্গে বিরোধিতা করছি, তার কারণ মন্ত্রী ভাল লোক, আর্টিকুলেট যাকে বলে, কিন্তু তাঁকে যে দপ্তর দেওয়া হয়েছে একটা দপ্তরকে ৬ ভাগ করে তার একটা ভাগ দেওয়া হয়েছে। আমার সুযোগ থাকলে তাঁকে অনেক বড় দপ্তর দিতাম। আমাকে বিরোধিতা করতে হচ্ছে এই কারণে ওঁর যে বাজেট বক্তৃতা সেটা আমি খুব মনোযোগ দিয়ে ৩/৪ বার পড়লাম, আমার মনে হয় ওঁর বাজেটে ২/৩ টি ব্যাপারে ধন্যবাদ জানানো উচিত ছিল। প্রথম ধন্যবাদ জানানো উচিত ছিল এন কে পি সালভেকে যিনি নবম অর্থ কমিশনের চেয়ারম্যান ছিলেন। এর আগে প্রতি বছর একটা ব্যাপার দেখতাম যখন রাজ্যে বন্যা ইত্যাদি হত তখন কোনও হিসাব না করেই রাজ্য সরকার একটা বড় অঙ্কের টাকা ৫০ কোটি/১০০ কোটি টাকা দাবি করতেন। তারপর কিছুদিন পর কৃষি মন্ত্রক থেকে একটা স্টাডি টিম আসতেন, তারপরে তাঁরা একটা পরিমান টাকা স্যাংকশন করতেন, তারপর আবার বক্তৃতা হত যে আমরা যা চেয়েছি তা পাইনি, পশ্চিমবঙ্গের স্বার্থের কথা কেন্দ্রীয় সরকার ভাবেনি। এখন একটা ন্যাশনাল

ক্যালামিটি ফান্ড তৈরি হয়েছে যারজন্য এই বছরে ১৫ কোটি টাকার মধ্যে ১০ কোটি টাকা রেখেছেন ন্যাশনাল ক্যালামিটি ফান্ডের জন্য যেটা হচ্ছে ২৫ পারসেন্ট। পশ্চিমবঙ্গের জন্য ৪০ কোটি টাকা ন্যাশনাল ক্যালামিটি ফান্ড থাকবে যারজন্য বার বার টাকা চাইতে হবে না। সেকেন্ড হচ্ছে প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধীকে ধন্যবাদ দেওয়া উচিত ছিল। আপনি দেখেছেন আজকে ওয়েদার ফোরকাস্টিং আবহাওয়ার ভবিষ্যত বানি করার ব্যাপারটা কত অ্যাকিউরেট হয়ে গেছে। এই যে অন্ধ্রে ৩ দিন আগে সাইক্লোন হল প্রতিদিন টেলিভিশনে দেখানো হচ্ছে সাইক্লোন কোন দিকে যাচ্ছে। তার কারণ তিনি একটা সুপার কমপিউটার সেটেলাইট আমেরিকা থেকে কিনেছিলেন, তার সাহায্যে সেটেলাইট পিকচার বলে দেয় এগজ্যাক্ট পজিশন অব দি সাইক্লোন যার ফলে আগে থেকে কিছু ব্যবস্থা নেওয়া সম্ভব হয়, বেশি লোকের প্রাণহানি হয় না, বেশি লস হয় না। ৩নং হচ্ছে ওঁর ধন্যবাদ দেওয়া দরকার ছিল রাজীব গান্ধীকে, আগে যখন তিনি প্রধানমন্ত্রী ছিলেন তখন একবার সবংএ বন্যা হয়েছিল, সেখানে ডি এম, সি এম যাবার আগেই প্রধানমন্ত্রী রাজীব গান্ধী গিয়েছিলেন। এবারে বন্যায় সি এম আগে গিয়েছিলেন, তারপর ২ দিন পরে পি.এম গেলেন। এখন আর পি.এমের দ্রুতগতি নেই। আমি ত্রাণ দপ্তরের বক্তৃতা খুব মনোযোগ দিয়ে পড়েছি। ১নং প্যারাগ্রাফের মধ্যে একটা করুন দুঃখের সুর আছে—এবারে সেই রকম বন্যা হয়নি, কিছু কিছু হয়েছে, তার মানে বাজেট সেই রকমভাবে করা গেল না যদিও বাজেট অনেকটা বেড়েছে। ১৯৮৮-৮৯ সালে বন্যা হয়েছে, গত বারের রিপোর্টে আছে সেইভাবে বাজেট বরাদ্দ ছিল ১১ কোটি ৮৭ লক্ষ টাকা, সেটা বেড়েছে ১৫ কোটি ৫০ লক্ষ টাকায়, তার মধ্যে ১০ কোটি ন্যাশনাল ক্যালামিটি ফান্ডের জন্য। অন অ্যাকাউন্ট অব ন্যাচারাল ক্যালামিটি ফান্ড হয়েছে। ন্যাচারাল ক্যালামিটি রিলিফ ফান্ড যেটা হয়েছে সেটার জন্য ১০ কোটি টাকা রাখা আছে আপনি এই টাকার বরাদ্দটা বাড়ালেন কেন? গত বছর বন্যা হয়নি, তাসত্ত্বেও বাজেট অ্যাকাউন্টটা ডিটেল্ড হেডে বাড়ল কেন সেটা আপনি একটু বুঝিয়ে বলবেন। তবে এটা ঠিক যে, স্বাধীনতার ৪৩ বছর পরে বলে নয়, ভারতবর্ষের কিছু কিছু জায়গা আছে যেগুলি ডিজাসটার প্রোন এরিয়ার মধ্যে পড়ে। এটা ঠিক যে, পশ্চিমবঙ্গে এত নদী-নালা আছে, বন্যা সহজেই হতে পারে। আবার বাঁকুড়া, পুরুলিয়ার মতো ড্রট প্রোন, খরা প্রবন জেলা আছে। তারপর উপকূলবর্তী এলাকা আছে, যেখানে চট করে সাইক্লোনের প্রভাব পড়তে পারে। এই একই রকম সমস্যা, বিহার, উত্তর প্রদেশে আছে। উড়িষ্যা এবং অন্ধ্রপ্রদেশ সব চেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হয় এই ন্যাচারাল ক্যালামিটিতে, বিশেষ করে সামুদ্রিক ঝড়ে। এই রকম যখন, ঝড় বা বন্যা হয় তখন ঠিক তার ১২ ঘন্টার মধ্যে ভারত সেবাশ্রম সংঘ কি করে সেখানে পৌছে যায়, ২৪ ঘন্টার মধ্যে রামকৃষ্ণ মিশন কি করে সেখানে চলে যায়, আর কেন সেখানে রাজ্য সরকারের পৌছতে ৩ দিন লেগে যায়—এর উত্তর কিন্তু আমরা পাইনি। আপনাদের ১৩ বছর হয়ে গেল। এর মধ্যে এতগুলি বন্যা হয়ে গেল। ১৯৭৮ সালের বন্যার একটু আগে আপনারা প্রথম ক্ষমতায় এসেছিলেন। তখন আপনাদের কাজের একটা উৎসাহ ছিল। এখন ১৩ বছর ক্ষমতায় থাকার ফলে আপনাদের কমরেডরা আর গ্রামের বন্যায় চট করে নামতে পারছে না। যদি তাই হয়

তাহলে আপনারা কেন এটা বলেন, যে রিলিফ ভলান্টারি অর্গানাইজেশনগুলি দেবে সেইগুলি পঞ্চায়েতের মাধ্যমে বিলি করতে হবে? কেন আপনি স্বাধীনতা রাখেন নি, যারা দুর্গতে মানুষের পাশে নিজেদের থেকে গিয়ে দাঁড়াতে চায়? তারা কংগ্রেসের কোনও সহযোগী দল নয়। কেন তাদের আপনারা বাধা দেন? যেন তাদের জিনিস কেড়ে আপনাদের পঞ্চায়েতের কমরেডদের বিলি করতে বলেন? এটা আপনার একটু ভাবার দরকার আছে। আজকে দুর্গত মানুষকে একটু রিলিফ দিলেন—তাই নিয়ে আপনারা রাজনৈতিক ফয়দার কথা ভাববেন? তা যদি হয় তাহলে এই অভিযোগ আপনার বিরুদ্ধে উঠবে যে, আপনি মানুষের দুর্গতির সুযোগ নিয়ে সেই সব বন্যা বা খরাক্লিষ্ট মানুষদের নিয়ে রাজনীতি করছেন। আমার মনে হয় এই ব্যাপারে আপনাদের পার্টির নীতি আছে—আপনি তার বাইরে যেতে পারবেন না। কিন্তু বোধ হয় ব্যক্তিগতভাবে মহিলারা একটু দয়াশীলা হন। পুরোপুরি অ্যাপ্রুভড করেন না। আমার মনে হয় আপনি নিশ্চয় এইকথা বোঝেন। দুর্গত মানুষদের নিয়ে রাজনীতি করার চেয়ে অনেক বেশি জরুরি হচ্ছে তাদের কাছে রিলিফ পৌঁছে দেওয়া। আমরা জানি সিস্টেম ইমপ্রুভড্ করেছে। জেলায় বন্যা হলে টারপোলিন, ড্রাইফুড লাগে। এইগুলি আগে থেকে স্টক করার ব্যবস্থা করা হয়েছে। এটা ডিসেন্ট্রালাইজেশন করা দরকার। প্রত্যেকটি ব্লকে এইগুলি থাকে না। ব্লকে ব্লকে এইগুলি রাখার ব্যবস্থা করা দরকার। আপনারা জানেন বন্যা হলে আগে টারপোলিন দরকার হয়। কেন না, আগে মাটির ঘর ভাঙ্গে। তারপর খাবার দরকার লাগে। খাবার জিনিস সব পচে যায়। ফলে ড্রাইফুড খাবার জিনিস দরকার হয়। কেন স্টক রাখা যায় না, কেন কমিউনিকেশন দ্রুত হয় না—এইগুলি নিয়ে ভালভাবে চিন্তা করা দরকার। বন্যার পরে রিলিফের কাজ পঞ্চায়েত করে। গ্রামে পঞ্চায়েতের মাধ্যমে বিলি করাটাই ট্রাডিশন। এটা ঠিক, যে পঞ্চায়েতগুলিতে নির্বাচিত প্রতিনিধি আছে, এই ব্যাপারে কোনও সন্দেহ নেই। বেশির ভাগ পঞ্চায়েতই আপনাদের আছে, কিন্তু কংগ্রেসেরও আছে। আমরা তাই বারে বারে বলেছি এই পঞ্চায়েতের মাধ্যমে রিলিফ ডিস্ট্রিবিউশন না করে অল পার্টি রিলিফ কমিটি করা দরকার। এতে অসুবিধার কি আছে? কোন স্বার্থে আপনারা করেন? আপনাদের নিজেদের বেশি পঞ্চায়েত আছে বলে আপনারা তার মাধ্যমে করেন কেন? এটা নিয়ে আপনারা পার্টিসনশিপ নিয়ে আসেন। তাই এটা আপনাদের ভেবে দেখা উচিত। আপনাদের ১৩ বছর তো হয়ে গেল। আপনারা রাজনৈতিক ভাবে আগের থেকে অনেক পরিণত হয়েছেন। নিশ্চয় এটা উপলব্ধি করতে পারছেন যে, দুর্গত মানুষদের নিয়ে রাজনীতি করলে তার ফল ভাল হয় না।

[6-10—6-20 P.M.]

সুতরাং আমি বলব, আগামী বছরের জন্য আপনি এই নিয়ে আবার নতুন করে চিন্তাভাবনা করবেন। এ ক্ষেত্রে একটা ফরোয়ার্ড লুকিং অ্যাপ্রোচ দেখানো দরকার। যদি কিছু মনে না করেন তাহলে বলি, পঞ্চায়েতের রিলিফটা শুরু হয় বন্যা হয়ে যাবার ৭ থেকে ১০ দিন পরে। আপনারা কিছু খাবার-দাবার, কিছু টারপোলিন, কিছু কাপড় বিতরণ করেন।

সেখানে কাপড়ের কোয়ালিটি নিয়ে তুহিনবাবু বলেছেন, সুব্রতবাবুও বলেছেন, যেটা বুঝতে পারি যে আপনাদের টাকা কম, জনতা শাড়ি দিতে হয়, বাজার থেকে তাড়াহুড়ো করে কিনে আনতে হয় ইত্যাদি। আমাদের দেশে একটা কথা আছে যে এই ডিজারস্টার রিলিফ, এটা কিছু লোকের টাকা করার সুযোগ। আমার কথা হচ্ছে, এই অভিযোগ কেন উঠবে? আপনাকে অবশ্যই এ নিয়ে ভাবতে হবে। তারপর প্রত্যেকবার বন্যা হলে আপনাদের বিরুদ্ধে দলবাজির অভিযোগ ওঠে। এই অভিযোগ শুধু বিরোধীপক্ষ থেকে তোলা হয় তাই নয়, সংবাদপত্রের লোক যাঁরা যান তাঁরাও বলেন যে বেছে বেছে এক দলের লোকদের রিলিফ দেওয়া হচ্ছে। আমরা কেন এতো বছর পরেও এই অভিযোগ থেকে মুক্ত হতে পারলাম না সেটা আপনাকে চিন্তা করতে হবে। সেখানে যারা সত্যিকারের দুর্গত, অসুবিধাগ্রস্ত মানুষ, তাদের রিলিফ দিতে হবে। এটা আপনাকে সিরিয়াসলি ভাবতে হবে। এটা ঠিকই যে এখন ভারতবর্ষের অবস্থা আগের মতোন আর নেই। এখন আর স্টারভেশান ডেথ হয় না। এটা ঠিকই যে আমাদের ডিস্ট্রিবিউশন সিস্টেম ভাল। এতবেশি গম আমরা সেন্ট্রাল পুল থেকে পাই যে দুবেলা দুমুঠো খাবার জন্য মানুষকে আমরা গম দিতে পারি। এখানে বা এই রাজ্যে না হলেও পাঞ্জাব, হরিয়াণায় সবুজ বিপ্লব হবার ফলে এত বেশি গম সেখানে হয় এবং তা সেন্ট্রাল পুলে জমা পড়ে যে স্টারভেশান ডেথ ন্যাচারাল ক্যালামিটির সময় প্রায় এড়িয়ে যাওয়া গিয়েছে। তবে এতে আত্মসন্তুষ্টির কোনও কারণ নেই। এর পর আমি বন্যায় ক্ষতিগ্রস্ত মানুষদের বাড়ির ব্যাপারে আসছি। ১৯৭৮ সালের বন্যার পর কিছু পাকা বাড়ি আপনারা তাদের জন্য তৈরি করেছিলেন। একটা জিনিস লক্ষ্য করবেন, প্রতি বছর দেখবেন একই লোকের বাড়ি ভেঙ্গে যাচ্ছে। প্রথমে বন্যার জলে মাটিটা ধুয়ে যায় এবং তারপর বাঁশটা ধ্বসে পড়ে। এর আগে ১৯৭৮ স্নালে বন্যার পর অনেক জায়গায় দেখেছি যে লুথেরিয়ান মিশন, কেয়ার ইত্যাদির সাহায্যে বাড়ি বানিয়েছিলেন। কেন গ্রামাঞ্চলে এই পাকাবাড়ি করার স্কীম হচ্ছে না। তারপর ফ্লাড সেন্টার যেগুলি করেছেন সেগুলি একটু উঁচু জায়গায় করেছেন কিন্তু দেখতে গোয়াল ঘরের মতোন। আমি মনে করি এই ফ্লাড সেন্টারগুলি আরও সুন্দরভাবে করা যেত। তা ছাড়া বাড়িগুলি যা তৈরি হয় সেগুলি পার্মানেন্ট বেসিসে করার দরকার আছে। তা না হলে কিন্তু প্রতি বছর একই ব্যাপার হবে। এরপরে আমি আর একটি ব্যাপার মন্ত্রী মহোদয়ার কাছে উল্লেখ করব। গতবার দেখছিলাম বন্যার পর সব বিবৃতি দেন মাননীয় অর্থমন্ত্রী কন্ট্রোল রুম চালানো অর্থমন্ত্রী। এটা ঠিকই যে অর্থমন্ত্রীর হাতে টাকা আছে, তিনি ফান্ড রিলিজ করেন। এখন যেকোনও অর্থমন্ত্রীর দৃষ্টিভঙ্গী থাকে টাকা কি করে বাঁচানো যায় তা দেখার এবং ত্রাণমন্ত্রীর দৃষ্টিভঙ্গী থাকে টাকা আরও বেশি লোকের হাতে কি করে দেওয়া যায় তা দেখা। আশা করি মাননীয় ত্রাণমন্ত্রী মহোদয়া এটা চিন্তা করে দেখবেন। তারপর মাননীয়া ত্রানমন্ত্রীর দু বছরের বাজেট বক্তৃতা প্রায় দেখছি একই। কুচবিহারে যারা এসেছিল, আসাম থেকে যারা আলিপুরদুয়ারে এসেছিল, তাদের টাকা এ বছর দিতে হচ্ছে। তা ছাড়া উড়িষ্যার চিল্কা থেকে কিছু জেলে এসেছে তাদের সাহায্যের কথা আছে। নিশ্চয় হিউম্যানিটেরিয়ান গ্রাউন্ড তাদের দিতে হবে। কিন্তু এ ক্ষেত্রে একটা কথা বলি, দেখবেন কিছু লোককে বছরের পর বছর দিতে

হচ্ছে, সেখানে ইকনমিক রিলিফ সম্পূর্ণ হচ্ছে না। এই জিনিসগুলি আপনাকে ভাবতে হবে। আগামী এক মাস পরেই বর্ষা আসছে, কোথায় কি হবে জানি না। ডি.ভি.সি. বেশি জল ছাড়লে নিম্ন দামোদর এলাকা ভেসে যায়। কাজেই ডিজাস্টার প্রোন এলাকা যে সমস্ত আছে অর্থাৎ যেখানে বিপর্যয় হতে পারে সেখানে আপনাকে বলি, আপনি স্টক রাখুন। বন্যা হওয়ার ১২ ঘন্টার মধ্যে প্রত্যেক জেলায় এবং ব্লকে ডিসেস্টার অফিসার পাঠিয়ে দিন। কারণ জেলা ম্যাজিস্ট্রেটরা সব দায়িত্ব নিতে পারে না। ১২ ঘন্টার মধ্যে ত্রাণ পৌছে দেবার সুব্যবস্থা করুন। পঞ্চায়েতের মাধ্যমে ত্রাণ বিলির বদলে অল পার্টি রিলিফ কমিটি করার কথা আপনি আপনার জবাবি ভাষণের মধ্যে দিয়ে ঘোষণা করুন। এই কথা বলে বাজেট বরাদ্দের বিরোধিতা করে, আমার কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** আমার মনে হচ্ছে এই ব্যয়-বরাদ্দের ওপর আলোচনা নির্দিষ্ট সময়ের মধ্যে শেষ হবে না। তাই আমি সভার অনুমতি নিয়ে আলোচনার সময় আরও ১৫ মিনিট বাড়িয়ে দিচ্ছি। আশা করছি এতে কারও আপত্তি নেই।

(১৫ মিনিট সময় বাড়ানো হয়।)

**শ্রীমতী ছায়া বেরা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের—বিশেষ করে বিরোধী দলের দুজন মাননীয় সদস্য, তাঁরা আমার বাজেট বরাদ্দকে সমর্থন না করে যে বক্তব্য রেখেছেন, আমি বিশেষ করে তারই উত্তর দেবার প্রচেষ্টা করছি এবং বিরোধীরা যে সমস্ত ছাঁটাই প্রস্তাব রেখেছেন সে-সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য উপস্থাপিত করছি। তুহিনবাবু এবং সৌগতবাবুর বক্তব্য থেকে মূলত একটা সুরই বেরিয়ে এসেছে, সেটা হচ্ছে—প্রাকৃতিক দুর্যোগের সময় ত্রাণ-কার্যের নামে আমরা দলবাজি করি এবং ত্রাণ সামগ্রী বিলির ক্ষেত্রে পঞ্চায়েত বৈষম্য করে। আমি জানি না এই কথা গুলি ওঁরা কোন দৃষ্টিভঙ্গী থেকে বললেন। তবে ওঁদের এই অভিযোগের জবাবে আমাকে প্রথমেই একটু পিছনের দিকে হাঁটতে হচ্ছে। আমার কথার পর ওঁরা আমাকে একটু বুঝিয়ে দেবেন যে, আমাদের গৃহীত নীতি এবং কার্যসূচির মধ্যে কোথায়, কিভাবে দুর্নীতি করার স্কোপ আছে। প্রথম কথা হচ্ছে, আগের আমলে, যখন আমরা বামফ্রন্ট ক্ষমতায় আসি নি তখন প্রাকৃতিক দুর্যোগের সময় আমরা দেখেছি ত্রাণ সামগ্রী ক্রয় করা হত বেসরকারি সংস্থাগুলি থেকে এবং তাতে ব্লকস্তর থেকে শুরু করে সর্বত্র দুর্নীতির সুযোগ করে দেওয়া হত। আমরা সেই সুযোগ আর রাখি নি। আমরা সমস্ত রকম ত্রাণ সামগ্রী সরকারি সংস্থাগুলি থেকে কিনি। ত্রিপল কেন্দ্রীয় সরকারের সংস্থা আই পি সি-এর কাছ থেকে কিনি এবং জামা কাপড় ইত্যাদি কিনি আমাদের রাজ্য সরকারের সংস্থাগুলির কাছ থেকে। এর জন্য আমাদের কমিটি করা আছে এবং সেই কমিটি সমস্ত কিছু খতিয়ে দেখেন। দুর্নীতিকে রোধ করার জন্যই এই সব ব্যবস্থা করা হয়েছে। আজকে এখানে বিরোধী দলের মাননীয় সদস্যরা গরীব দুস্থ মানুষদের খুব দরদী সাজবার চেষ্টা করছেন পত্র-পত্রিকায়, সংবাদপত্রে প্রচার পাবার জন্য এবং সেই কারণেই ওঁরা আমার বাজেটকে সমর্থন করছেন না। অথচ ওঁদের কোনও সদস্যের দুস্থ মানুষের প্রতি প্রকৃত

দরদের পরিচয় আমি অন্তত পাই নি। যখন আমাদের রাজ্যে বন্যা, খরা বা অন্য কোনও প্রাকৃতিক বিপর্যয় দেখা দেয় তখন আমরা মানুষকে বাঁচাবার জন্য ঝাঁপিয়ে পড়ি, কিন্তু ওঁদের কাউকে তখন আমরা দেখতে পাই না। ঐ সমস্ত পরিস্থিতির সময়ে ওঁরা কেউ এসে ঐ বিষয়ে আমার দৃষ্টি আকর্ষণ করেন না। সে সময়ে তো ওঁরা এসে ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে পারতেন, বলতে পারতেন যে, ঐ জায়গায় মানুষ ত্রাণ পাচ্ছে না, ঐ জায়গায় দুর্নীতি হচ্ছে, অমুক লোককে ত্রাণের কাজ না দিয়ে অমুক লোককে দেওয়া উচিত। কোনও দিন বলেন নি। তুহিনবাবু কি আজকে এখানে বলতে পারবেন যে, তিনি এরকম একটা ঘটনা একবারও আমার নজরে এনেছেন? তুহিনবাবুর জেলা বর্ধমান জেলায়ও বন্যা হয়েছে, সেখানে ত্রাণ-সামগ্রী বিলি করা হয়েছে, আমরা সেখানে সুষ্ঠ ব্যবস্থা করতে পারি নি, এই জাতীয় কোনও অভিযোগ উনি আমাদের কাছে কখনই আনেন নি। ওঁদেরই নেতা, যিনি আজকে লোকসভার বিরোধী দলের নেতা, প্রাক্তন প্রধান মন্ত্রী বলেছিলেন, সারা দেশের মধ্যে আমাদের পঞ্চায়েত ব্যবস্থা সর্বশ্রেষ্ঠ। একথা কি ওঁরা শোনেন নি?

[6-20—6-30 P.M.]

সারা ভারতবর্ষে আজকে প্রশংসীত হয়েছে আমাদের এই পঞ্চায়েত ব্যবস্থা। কেন প্রশংসিত হয়েছে? ঐ ধরণের মানুষের সবার জন্য আমরা যে কাজটা করতে চাই সেই দায়িত্বটা আপনাদের আমলে আপনারা কিভাবে পালন করেছেন এটা যুক্তি দিয়ে বোঝাবার ব্যাপার নয়। আজকে যে বক্তৃতা দিলেন তাতে একবারও তো বললেন না নিচের তলায় শিশু-ছোট পাঁচ বছরের মেয়ে অন্নপূর্ণার কথা! কোথায় আপনাদের সেই দরদী মন? খবরের কাগজের কালো লিপিতে লিপ্ত হয়ে থাকতে চাইছেন। একদিন হয়ত দেখা যায় বেহালায় ঘটনা উপলক্ষ্যে আন্দোলন মিছিল করে এলেন এবং হাসপাতালে গিয়ে হৈচৈ করেই সব দরদ শেষ হয়ে গেল। এক বছর শেষ হয়ে গেছে, কিন্তু আমরা নৈতিক দায়িত্ব এখনও পালন করে যাচ্ছি, খবরের কাগজের জন্য অপেক্ষা করিনি। ঐ ঘটনার নৈতিক দায়িত্ব নিয়ে কাজে হাত দিয়েছি। দলবাজি, পার্টিবাজির কথা বলেছেন। কেন বলেছেন জানি না। কারণ আমরা যেভাবে পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে বিলি বন্টন করছি, যেভাবে গণতান্ত্রিক পদ্ধতিতে মানুষের কাছে জিনিসপত্র পৌছে দিয়ে থাকি এই ব্যবস্থার নজীর আর কোথায়ও আছে কি? আপনারা পঞ্চায়েতকে কুক্ষিগত করে রেখেছিলেন, কিন্তু আমরা পঞ্চায়েত ব্যবস্থার বিকাশ ঘটিয়েছি বিকেন্দ্রীকরণের মাধ্যমে। কারণ বিকেন্দ্রীকরণ না করলে মানুষের হাতে ক্ষমতা পৌছায় না। মানুষের হাতে বেশি ক্ষমতা দিয়েছি। এই সংকীর্ণ মনোভাব আমাদের নেই। আমরা আসামবাসী বা উড়িষ্যাবাসী—এইভাবে দেখি না, সবার পাশে দাঁড়িয়ে থাকি। বিচ্ছিন্নতা বা সংকির্ণতা আমাদের নেই। তাই রাজ্যের হাতে বেশি ক্ষমতা—সেটা আমরা সব রাজ্যের জন্য চেয়েছি। আমরা মনে করি, মহাকরণের লালবাড়িতে বসে যারা মহকুমা বা গ্রামে বাস করেন তাদের জন্য কল্যাণমূলক কাজ করা যায় না। সেজন্য পঞ্চজনের যে সংস্থা সেই পঞ্চায়েতকে মানুষ গঠন করবেন, পাশাপাশি যাঁরা বাস করেন তাঁরাই নির্বাচিত সদস্য হবেন, ফলে সময়ে

অসময়ে ঘরের কাছেই তাঁদের পাবেন এবং মানুষজন তাঁদের কাছে সুবিধা-অসুবিধার কথা বলতে পারবেন। সেজন্য আমরা পঞ্চায়েতের ক্ষমতা অর্পন করেছি। সেক্ষেত্রে যে দলের উপর মানুষের আস্থা আছে সেই দলের মানুষকে তাঁরা নির্বাচিত করে নেবেন। বিভিন্ন সংস্থার নির্বাচনে এবং বিধানসভা ও লোকসভা নির্বাচন যেভাবে হয় সেইজন্য গ্রাম পঞ্চায়েতগুলি কারা পরিচালনা করবেন সেটাও মানুষই ঠিক করবেন এবং সংখ্যাগরিষ্ঠের মতামত মেনে নিয়ে গণতান্ত্রিক পদ্ধতিতে সেগুলো পরিচালিত হবে। আজকে পঞ্চায়েতগুলি যে দলই পরিচালিত করুন না কেন, বন্টনের ক্ষেত্রে আমরা সমান সুযোগ করে দিয়েছি। আপনারা একটিও নজীর দেখাতে পারবেন কি সেখানে শুধু প্রাকৃতিক দুর্যোগের সময়ই নয়, স্বাভাবিক সময়ও কংগ্রেস পরিচালিতই হোক বা অন্য কোনও দলের পরিচালিত পঞ্চায়েতই হোক, বামফ্রন্ট পরিচালিত পঞ্চায়েতকে বেশি টাকা আমরা দিয়েছি এবং বিরোধী দল পরিচালিত পঞ্চায়েতকে কম টাকা দিয়েছি? কোথায়ও দেখেছেন কি এই ধরণের সংকীর্ণ দৃষ্টিভঙ্গী? একটিও নজীর দেখাতে পারবেন না। বিধানসভায় বক্তৃতা দিতে গিয়ে বলতে পারেন, কিন্তু নজীর দেখাতে পারবেন না। কারণ আমরা জানি, শুধুমাত্র পশ্চিমবঙ্গে সরকারে থাকাটাই আমাদের উদ্দেশ্য নয়। আমরা চাই গোটা ভারতবর্ষের সমাজ কাঠামোর পরিবর্তন করতে। স্বভাবতই দুর্গত মানুষের ভাগ্য নিয়ে আমরা ছিনিমিনি খেলি না, এবং সেই কারণে পঞ্চায়েতী ব্যবস্থার মধ্যে দিয়ে কে ক্ষমতায় এলেন সেইভাবে আমরা দেখি না। লোকসংখ্যার অনুপাতে মানুষজন যেভাবে ক্ষতিগ্রস্ত হন সেক্ষেত্রে পঞ্চায়েতগুলোর কাছ থেকে যে হিসাব পত্র আমাদের সরকারের কাছে আসে সেই হিসাবের পরিপ্রেক্ষিতে আমাদের ক্ষমতা অনুযায়ী সাহায্যের ব্যবস্থা আমরা করে থাকি। আপনারা আজ বিধানসভায় এক বছর বাদে এসে বললেন কোথায় ২৩ শে মে যে ঝড় হয়েছিল বা অন্যান্য সময়ে, অন্যান্য বছরে যা হয়েছিল, অন্য বছরে যে বাজেট পেশ করা হয়েছে ইত্যাদি ইত্যাদি। আমি তারমধ্যে যাচ্ছি না, কারণ আমার সময় কম। কিন্তু আজ এক বছর বাদে এসে বললেন? আপনারা এটা জানেন না, অভিজ্ঞতার ভিত্তিতে পঞ্চায়েত যে তালিকা করে তাকে ঘরে লুকিয়ে রাখার নির্দেশ দিই না। দুস্থ গরীব মানুষ যারা সাহায্য পাবেন, অগ্রাধিকারের ভিত্তিতে তাদের নামের তালিকা টাঙানো থাকে পঞ্চায়েত অফিসে, যাতে গ্রামের মানুষ তা দেখতে পান। কোনওদিন এসে আপনারা কি বলেছেন যে অমুক পঞ্চায়েতে একটা এনকোয়ারি আপনি করুন—যে তালিকা টাঙানো হয়েছে তা বড় লোকদের জন্য টাঙানো হয়েছে? না, তা হয়নি। গরীব মানুষের কাছে এর থেকে ভাল ব্যবস্থা আর কি করা যায় আপনারা পরামর্শ দেবেন? ওখানে আপনাদের উপরে মানুষের যদি আস্থা না থাকে তাহলে আমরা কি করে আস্থা আনতে পারি? ঠিক তেমনি আপনাদের উপর যখন মানুষের আস্থা ছিল তখন জোর করে আমাদের উপরে আস্থা আনতে পারিনি। কাজেই কাজের জন্য মানুষের ভাগ্য নিয়ে ছিনিমিনি করার চেষ্টা আমরা করি না। তুহিনবাবু যে প্রশ্নগুলো তুলেছেন—৮৮-৮৯ সালে কোথায় বন্যা হয়েছিল তা জানা নেই? আপনারা নিশ্চয়ই জানেন, খানাকুল ইত্যাদি জায়গায় হুগলি জেলায় খানাকুলে মেদিনীপুর জেলার কোনও কোনও ব্লকে

হয়েছে। আপনারা জানতে চেয়েছেন হাট ইনস্যুরেন্স স্কীম সম্পর্কে। হাট ইনস্যুরেন্স স্কীমে জেনারেল ইনস্যুরেন্স কোম্পানি দেড় হাজার টাকা বাড়ি ও জিনিসপত্র প্রভৃতির জন্য দেয়। স্কীমটা যখন হয় তখন ওটা বুঝতে সময় লেগেছে। জেনারেল ইনস্যুরেন্স স্কীমের ব্যাপারে লোকজনের সঙ্গে কথা বলে সমস্ত ব্যাপারটিতে সময় লেগেছে। এক বছরে প্রতিটি জেলাতে বর্ধমান জেলাতে এক বছরে যেখান থেকে কাজ শুরু হয়েছিল সেখান থেকে ৯৫ সালের ফেব্রুয়ারি পর্যন্ত বর্তমানে ২৩২ জন টাকা পেয়েছেন। আপনি বিধায়ক, আপনি যদি এগুলো সম্বন্ধে খোঁজ নিতেন, জেলা পরিষদে তাঁদের কাছে হিসাব আছে, তাহলে নিশ্চয় পেয়ে যেতেন। আপনাকে বিধানসভার বাজেট বরাদ্দের উপরে আলোচনা করবেন বলে অপেক্ষা করতে হত না। সেটা আপনি করেন নি, সেজন্য বিষয়টি জানতেও পারেন নি। এখানে ৮৫টি বন্যা শিবিরের কথা বলা হয়েছে। বর্ধমান জেলাতে ৮৫টি ত্রাণ শিবির আছে। আমাদের অভিজ্ঞতা আছে যে, ত্রাণ শিবিরগুলি রক্ষণাবেক্ষণ ঠিকমতো হয় না। সেইভাবে পরিকল্পনা করে কোনও কিছু করা আমাদের রিলিফ দপ্তরের সাধ্যাতীত ব্যাপার, সেই পরিমাণ অর্থ আমাদের নেই। কিন্তু অভিজ্ঞতার মধ্যে দিয়ে আমরা এও বুঝেছি যে অনেক ত্রাণ শিবিরে দুর্গত সময়টা কেটে যাবার পর অফিসের কাজ সেমিনার ইত্যাদি হচ্ছে এবং সঠিকভাবে সেগুলো ব্যবহৃত হচ্ছে। আমরা এবিষয়ে জেলা শাসকদের সঙ্গে আলোচনা করেছি। আগামী দিনে যে ত্রাণ শিবিরগুলো তৈরি হবে সেগুলো এমনভাবে তৈরি করা হবে যাতে বন্যা ইত্যাদি মুহূর্ত পেরিয়ে গেলে যাতে সেগুলোকে কাজে লাগানো যায়। পাবলিক মানি যাতে মিসইউজ না হয় তারজন্য আমরা প্রচেষ্টা চালাচ্ছি। আপনি যেভাবে দৃষ্টান্ত তুলে ধরেছেন সেটা সব ত্রাণ শিবিরের ক্ষেত্রে ঠিক নয়, সব ত্রাণ শিবিরের অবস্থা এটা নয়—আপনি নিশ্চয়ই দু একটা দেখেছেন। দেখা গেছে দু একটি খালি পড়ে আছে। এটা যাতে না হয় সেটা নিশ্চয়ই দেখবো। সৌগতবাবু পাঁচ কোটি টাকার ব্যাপারে বলেছেন যে, কেন আমি বেশি দিলাম? আমাদের বাজেট বই যখন লেখা হয়ে গেছে, দিল্লিতে নবম অর্থ কমিশন যে সুপারিশ করেছেন এবং যে সুপারিশকে কেন্দ্রীয় সরকার মেনে নিয়েছেন তার সংবাদ আমাদের কাছে যখন এসেছে সেটা অনেক পরে এসেছে। তখন আমাদের বাজেট বিবৃতি লেখা হয়ে গেছে।

[6-30—6-40 P.M.]

আমাদের এখানে যে ৫ কোটি টাকার প্রকল্পগুলি ধরা আছে তার কাজ এখনো পর্যন্ত আরম্ভ হয় নি। আমরা এই নিয়ে আলোচনা করছি। এই ত্রাণের ব্যাপারে যে কমিটি করার কথা বলা হয়েছে সেই কমিটিতে চিফ সেক্রেটারি চেয়ারম্যান থাকবেন এবং অন্যান্য সংশ্লিষ্ট দপ্তরের সচিবসহ ত্রাণ সচিবও মেম্বার হিসাবে থাকবেন। এই তহবিলে কেন্দ্রের টাকা আছে এবং রাজ্যের আমাদের টাকা আছে। কিন্তু এই তহবিল একটা রাষ্ট্রয়ত্তে যেভাবে রাখার কথা বলা হয়েছে এখানে সেইভাবে এখনও সম্ভব হয় নি। এই ব্যবস্থা কংগ্রেসি আমলে যদি করা হত তাহলে ত্রাণের কাজটা করতে অনেকটা সুবিধা হত এবং আমরাও কাজটা অনেকটা এগিয়ে নিয়ে যেতে পারতাম। বর্তমান কেন্দ্রীয় সরকার যে স্বাধীনতা দিয়েছেন এই কাজ

করার জন্যে তাতে আমার মনে হয় আমরা স্বাধীনভাবে. এই ত্রাণের কাজ এগিয়ে নিয়ে যেতে পারব। তবে সৌগতবাবু যেকথা বললেন যে, দপ্তরের গাফিলতি আছে, সেই বিষয়ে আমি বলছি যে, আপনারা দীর্ঘ ২৮ বছর রাজত্বকালে একটা বিভাগের যে গলদ রেখে গেছেন সেই গলদ দূর করতে তো সময় লাগবেই। আপনারা কোনও পরিকল্পনা গ্রহণ করেন নি। এমনিতেই পশ্চিমবঙ্গের নদীগুলি সব নিম্নগতি, জলের ঢল যখন নেমে আসে তখন তাকে সামলানো খুব মুশকিল হয়ে পড়ে। ঢল যখন নেমে আসে সেখানে রাজ্য সরকার যেভাবে নিকাশি, নালা পরিস্কার করার ব্যবস্থা করেন আপনাদের সময়ে সেচ দপ্তরে কখনও তা হয় নি। ব্রিটিশ আমলে সেই যে ভরাট হয়েছিল সেইভাবেই আপনারা রেখে দিয়েছিলেন। এই বাজেট বইতে নিশ্চয় লক্ষ্য করেছেন যে, আমরা ৭টি পরিকল্পনা নিয়েছি এই বন্যা রোধের জন্য। এইগুলো শুধু বন্যা রোধের ব্যাপারেই সাহায্য করবে তাই নয়, চাষের ব্যাপারেও যথেষ্ট সাহায্য করবে। এই সমস্ত পরিকল্পনার ফলে খরায় যে আমন ফসল নষ্ট হয়ে যেত তা আর হবে না। এবার থেকে খরার সময়েও আমন ফসল ফলাতে পারি। আমাদের এই সুষ্ঠ পরিকল্পনার ফলে বিগত দিনে আপনারা এই বাজেট বরাদ্দকে যেভাবে সমর্থন করেছেন আগামীদিনে আশা করব আরও বেশি করে সমর্থন করবেন। এই ব্যাপারে আমি আপনাদের পরামর্শ চাই এবং আপনাদের সাহায্য চাই। সুতরাং এই বলে বাজেটকে সমর্থন জানানোর আহ্বান জানিয়ে সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion moved by Shri Saugata Roy, Shri Apurbalal Majumder, Shri Sultan Ahmed and Shri Satya Ranjan Bapuli that the amount of Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Shrimati Chhaya Bera that a sum of Rs.15,50,00,000 be granted for expenditure under Demand No.44, Major Head : "2245—Relief on account of Natural Calamities". (This is inclusive of a total sum of Rs.5,50,00,000 already voted on account in March, 1990), was then put and agreed to.

**Discussion on Demand Nos. 12,77,78 and 80**

**Mr. Deputy Speaker** : There are 4 cut motions on Demand No.12. There is no cut motion on Demand Nos. 77 and 78. All the cut motions on Demand No. 12 are in order and taken as moved as follows :

| | |
|---|---|
| **Shri Saugata Roy** : | Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/- |
| **Shri Apurbalal Majumdar** : | |
| **Shri Sultan Ahmed** : | |
| **Shri Amar Banerjee** : | |

**Demand No.80**

**Mr.Deputy Speaker :** There are 10 cut motions on this Demand. All the Cut motions are in order and taken as moved as follows :

| | |
|---|---|
| **Shri Saugata Roy :**<br>**Shri Sultan Ahmed :**<br>**Shri Apurbalal Majumdar**<br>**Shri Satya Ranjan Bapuli**<br>**Shri Deba Prasad Sarkar** | Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/- |

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিবহন দপ্তরের যে বাজেট বাবদ এখানে আনা হয়েছে আমার মনে হয় এই বাজেট ৪ ঘন্টা হওয়া উচিত ছিল। যাইহোক বাজেটে যে বিবৃতি দিয়েছেন তার বিরোধিতা করে আমি বলতে চাই যে, আপনি তরুন, কর্মঠ যুবক মন্ত্রী। আপনার সততা আছে, উৎসাহ আছে কিন্তু এমন একটা চক্রবুহ তৈরি করে রেখেছেন যে সেখান থেকে উনি বেরিয়ে আসতে পারছেন না। আমরা দেখেছি উৎসাহ আছে, এটা এই কারণে বলছি সংবাদপত্রে দেখলাম সুন্দরবনে উনি গিয়েছেন হাঁটুর উপর কাপড় তুলে কাদা ভেঙে, হাতে চটি নিয়ে হেঁটে আসছেন। ওনার চেষ্টা আছে, কিন্তু ঐ চক্রবুহ থেকে বেরিয়ে আসতে পারছেন না, এর আগে রবীনবাবু যিনি মন্ত্রী ছিলেন তিনি চক্রবুহ্যে ঢোকার রাস্তা দেখিয়ে দিয়েছিলেন, কিন্তু বেরিয়ে আসার রাস্তা উনি জানেন না। এখন ওনার অবস্থা মহাভারতের অভিমন্যুর মতো। যারা রাঘব বোয়াল অফিসার তারা এই মন্ত্রীকে চক্রবুহ্যের মধ্যে আটকে রেখেছে। গ্রাম থেকে কত মানুষ রোজ শহরে আসছে, অথচ সেই শহরের মানুষ যখন ঘর্মাক্ত কলেবর হয়ে ট্রাফিক জ্যামে আটকে পড়ে তখন তারা বুঝতে পারে পরিবহন মন্ত্রী বলে একজন মন্ত্রী আমাদের এখানে আছে। এই দপ্তরের মন্ত্রীর কাছে একটা সাজেশন রাখব ট্রাম, বাস, মেট্রোরেল, সার্কুলার রেল এই যে পরিবহন বিভাগটা আছে তার একটা সমন্বয় করে সেমিনার করছেন না—কেন? আপনি তাদেরকে ডেকে একটা সেমিনার করতে পারেন, তাতে সমস্যার সমাধান হতে পারে। যারা হাওড়ার মানুষ তারা একটা ব্যাপারে খুব ভুগছেন, হাওড়া স্টেশনের যারা নিত্যযাত্রী আছেন তারা সকলেই ভুগছেন, হাওড়াতে এখন যাওয়া আসার জন্য ওয়ান ওয়ে করে দেওয়া হয়েছে। ব্র্যাবোর্ণ রোড দিয়ে গাড়ি আসবে এবং স্ট্রান্ড রোড দিয়ে হাওড়ায় যাবে। যেমন সকাল ৯ টার সময় ছেড়ে দিচ্ছেন গাড়িগুলোকে তারা ব্র্যাবোর্ণ রোড দিয়ে কলকাতার দিকে আসতে, ঠিক তেমনি বাড়ি ফেরার সময় ৪টে থেকে ৮ টা পর্যন্ত যদি ব্র্যাবোর্ণ রোড দিয়ে হাওড়ার ব্যবস্থা করে দেন—কারণ স্ট্রান্ড রোডের যা অবস্থা সেটা সকলের জানা আছে—তাহলে খুব যাতায়াতের পক্ষে ভাল হয়। আবার যারা হাওড়া থেকে বিকালের দিকে আসছে তাদেরকে স্ট্রান্ড রোড দিয়ে নিয়ে আসার ব্যবস্থা হলে ভাল হয়, ফলে যারা ট্রেন যাত্রী আছে তারা এই ব্যাপারে আপনাকে আশীর্বাদ জানাবেন। এই দপ্তরের আগের মাননীয় মন্ত্রী রবীন বাবু যখন ছিলেন তখন তিনি ৮৬-৮৭ সালে হাওড়া জেলার কোনায় এন.এইচ. ১ ও এন.এইচ. ৬-র মধ্যে একটি ট্রাক টার্মিনাল খোলার পরিকল্পনাটি

সি.এম.ডি.-র তৃতীয় নগর উন্নয়ন প্রকল্পভুক্ত করা হয়েছে এবং জমি গ্রহণ ও উন্নয়নের কাজ ইতিমধ্যেই যথেষ্ট এগিয়ে গেছে। এই টার্মিনালের কাজ শেষ হওয়াটা আমাদের পক্ষে জরুরি, যেমন জরুরি কোনা এক্সপ্রেসওয়ে এবং দ্বিতীয় হুগলি সেতুর কাজ শেষ হওয়া। এবারের বাজেট বক্তৃতায় এ সম্বন্ধে একটা লাইনও চোখে পড়ল না। দ্বিতীয় হুগলি সেতুর কোনও কাজ চোখে পড়ল না। দুই পাশের খানিকটা করে তৈরি হয়েছে আর মধ্যিখানটা ফাঁকা। শহরের লোকেরা বলছে এটা যারা চালাক লোক দেখতে পায়, বোকা লোকেরা দেখতে পায় না। এখন বলছেন যে আগস্ট ৯১ সালের মধ্যে এটা নাকি শেষ হবে। এটা সরকার ঘোষণা করেছেন, কিন্তু এটা কবে শেষ হবে জানি না। তারপরে একটা উদ্ভট চিন্তা দেখলাম ট্রাম নাকি লোকসানে চলছে তাই বাসের ঘাড়ে চাপালেন। কলকাতার মানুষ জন বুঝতে পেরেছিল যেদিন জ্যোতি বসু রাইটার্স থেকে ঘোড়ায় টানা ট্রামে চেপে রওনা হয়েছিলেন ৩০০ বছর পূর্তি উপলক্ষ্যে, সেদিন আমরা অনুমান করেছিলাম যে ট্রামের ঐ দশা হবে। কলকাতার ৩০০ বছর পূর্তি উপলক্ষ্যে আজকে আর সেই জব চার্ণকের কলকাতা নেই, বেহালায় ওয়েলটার সাহেবের পালকিও আর চলে না, আর তিলোত্তমা কলকাতায় সিনেট হাউসও নেই। তাই ওনার কাছে অনুরোধ কলকাতা থেকে ট্রামকে তুলবেন না, ৫ লক্ষ মানুষ নিয়মিতভাবে এই ট্রামে যাতায়াত করে, আজকে যদি বন্ধ রুগ্ন শিল্পের জন্য যদি কোনও শিল্পকে তুলে দিতে হয় তাহলে বেঙ্গল পটারিজ কি উঠে যাবে?

[6-40—6-50 P.M.]

বাটা কোম্পানি যদি আপনাদের বলে-এখানে লোকসান হচ্ছে, আফ্রিকায় চলে যাব, আপনারা অ্যালাউ করবেন। আপনাদের মাথায় এখন হলদিয়া আর বক্রেশ্বর শুধু গিজগিজ করছে, ট্রামশিল্প বা এইসব শিল্পের কথা আপনারা ভাবছেন না। ট্রাম চালু রাখতে গেলে ২৮ কোটি টাকা খরচ হয়, তার মধ্যে ট্রাম কোম্পানি দিচ্ছে আট কোটি টাকা, রাজ্য দিচ্ছে ১৪ কোটি টাকা, আর বাদবাকি ৬ কোটি টাকা এদিক-ওদিক থেকে ম্যানেজ করে চলছে। ১৯৮৬ সালের বাজেট বই থেকে আমি রবীনবাবুর উক্তি বলছি—অপেক্ষাকৃত নিরাপদ ও দূষণমুক্ত হওয়ায় ট্রাম শহরের জনসংখ্যার একটা বড় অংশের প্রিয় পরিবহনের মাধ্যম হয়ে দাঁড়িয়েছে। ট্রাম সার্ভিস সম্প্রসারণের আরেকটি পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে। এই সম্প্রসারণের কাজে মোট খরচ হবে প্রায় ১৭ কোটি টাকা। এর মধ্যে ২৫টি নতুন ট্রাম ক্রয় ও জোকায় একটা ট্রামডিপো নির্মাণের খরচও ধরা আছে। আপনার আগে যিনি মন্ত্রী ছিলেন, তিনি ১৭ কোটি টাকা ট্রামের উন্নয়নের জন্য ধরেছিলেন, তিনি ট্রামের উপকারিতা সম্পর্কে ও মানুষের প্রয়োজনিয়তা সম্পর্কে বলেছিলেন, আর আপনি আজকে সেই ট্রামশিল্প আধুনিকীকরণের কথা না বলে, তুলে দেওয়ার কথা বলেছেন। আপনি জানেন যে ৬৪ কিলোমিটার রাস্তায় ট্রাম চলে, তার মধ্যে ৪৪ কিলোমিটার এখনই সারানো দরকার। এই ট্রামের আধুনিকীকরণ কেন হয়নি? ১৯৮২-৮৬ সালে বিশ্বব্যাঙ্ক ৫০ কোটি টাকা দিয়েছিল ট্রাম শিল্পের আধুনিকীকরণের জন্য, কিন্তু সেই টাকা খরচ হল ল্যাট্রিন আর, বাড়ি করতে। ব্রিটিশ আমলের সেইসব ট্রাম

লাইন আপনারা সারালেন না, আমি তাই আপনার কাছে অনুরোধ করছি, এইসব উদ্ভট চিন্তা মাথা থেকে সরিয়ে দিন। আজকে আপনারা কর্মীসংখ্যা কম দেখাচ্ছেন, আর্থিক সমীক্ষায় দেখলাম ১৯৮৭-৮৮ সালে ৩৩.৪৮, ১৯৮৮-৮৯ সালে ৩২.৯৫ আর ১৯৮৯-৯০ সালে ২৯.৯১। এই শ্রমিকদের ক্যান্টিন, মেস, ইউনিফর্ম এসব মিলিয়ে আপনারা ২২ লক্ষ টাকা বাঁচাবেন বললেন, কিন্তু অফিসার নিয়োগের ব্যাপারে কি হল। এই ট্রাম কোম্পানিতে ১৯৮৪-৮৫ সালে যেখানে অফিসার ছিল ৯৪ জন, আর ১৯৮৬-৮৭ সালে সেই অফিসারের সংখ্যা দাঁড়াল ১৮৩ জন, আর এদের মাইনে দিতে ব্যয় হয় ২১ লক্ষ ৭৬ হাজার টাকা, ১৯৮৯-৯০ সালে ৮০ লক্ষ ৬ হাজার টাকা, অর্থাৎ পৌনে তিনগুনের বেশি। এই সমস্ত উদ্ভট কথাবার্তা ছেড়ে দিন, আমি আপনাকে অনুরোধ করব আধুনিকীকরণ করুন। আপনারা বলছেন ট্রাম লোকসানে চলছে তাই সেটা বাসের ঘাড়ে চাপাবেন, আর বাস লোকসানে চললে সেটা কার ঘাড়ে চাপাবেন দয়া করে বলবেন। সি.এস.টি.সিতে ২২২ কোটি ৫১ লক্ষের মধ্যে এই বছর ৩৪ কোটি ৫ লক্ষ টাকা, উত্তরবঙ্গে ৭৫ কোটি ২৫ লক্ষর মধ্যে, এই বছর ৮ কোটি টাকা, দক্ষিণবঙ্গে ২১ কোটি ৬১ লক্ষর মধ্যে, এই বছর ২ কোটি ৪৮ লক্ষ টাকা, অর্থাৎ লোকসান অনেক বেড়েছে, কিন্তু যাত্রীদের সুবিধা বাড়েনি। আপনি আমাদের বিধানসভার মধ্যে দাঁড়িয়ে গত ৮ তারিখে হাসানুজ্জমানের লিখিত উত্তরে বলেছিলেন ১৯৮৯-৯০ ও ১৯৯০-৯১ সালে ২৩৫.৫৪, উত্তরবঙ্গে ৫৬৬, ও দক্ষিণবঙ্গে ২২৯, এই পরিমাণ আপনারা ভরতুকি দিয়েছেন। আসলে বিশ্বব্যাঙ্কের টাকায় এই যে দক্ষিণবঙ্গ আপনারা চালু করেছেন, এটা অত্যন্ত নিম্নমানের। সি.এস.টি.সিতে যারা নিম্নমানের কাজকর্ম করত, সেই সমস্ত লোককে আপনি দক্ষিণবঙ্গে নিয়ে গিয়ে অফিসার করে দিচ্ছেন, তাদের সুপারভাইজার করে দিচ্ছেন, এটা চলতে পারে না, এই দপ্তর ভাল করে কখনই চলবে না। এইজন্যই ভরতুকির মাত্রা দিন দিন বেড়ে চলেছে। মহম্মদ আমিন যখন পরিবহন মন্ত্রী ছিলেন তখন তিনি দোতলা বাস কিনেছিলেন, পরে আপনি স্বীকার করলেন, সেটা আপনাদের ভুল হয়েছে। বিশ্বব্যাঙ্কের টাকায় ১৯৮১ সালে ৪৮৬৩.৪০ লক্ষ টাকার দোতলা বাস কেনা হল ২৯১টি, আর একতলা বাস কেনা হল ২৩৯টি, আর আপনি বলছেন ভুল হয়েছে। ১২ বছর ধরে এই ঠিকাদাররা রাস্তা তৈরি করছে। এই রাস্তার সঙ্গে পরিবহনের ট্রাফিক পারস্পরিক পরিপূরক, এ যদি ঠিকমতো না হয় তাহলে সার্ভিস দিতে পারে না। আপনার এখন খেয়াল হয়েছে কলকাতা মাদ্রাজ বা বোম্বাই নয়। ওখানকার ঠিকাদাররা কি করে, না, রাস্তা রেখে চুরি করে, আর এখানকার ঠিকাদাররা চুরির জন্য রাস্তা করে তফাত এইটা। তাই আপনাকে সিদ্ধান্ত নিতে হচ্ছে দূরদৃষ্টির অভাব হয়েছিল, বিশ্বব্যাঙ্কের এতগুলি টাকা এইভাবে খরচ হয়েছে। আপনি জানেন মানুষের সুবিধার জন্য আমরা এই অভিযোগ বার বার করি আপনার দপ্তরের এই সরকারি বাস সম্বন্ধে। আপনি তো মাঝে মাঝে ছদ্মবেশে ট্রামে উঠতে যান, বাসের গুমটিতে গুমটিতে যান, রাত্রি ৮ টার পর আপনার স্টেট বাস রাস্তা থেকে উঠে যায়, সাধারণ মানুষ বাড়িতে ফিরতে পারে না মেয়েদের বাচ্চাদের নিয়ে। ড্রাইভারদের খেয়াল খুশিমতো বাস চলে, মানুষের চোখের জল পড়ে, ছেলেমেয়েদের হাত ধরে হাঁটতে হাঁটতে বাড়ি ফিরতে হয়। এটার জন্য ছদ্মবেশে

বেরুন না? আপনার অফিসারদের বলুন রাস্তায় বেরুতে, এগুলি চেক করতে বলুন কেন এই জিনিস হচ্ছে। যদি না পারেন তাহলে একের পর এক বোঝা না চাপিয়ে স্ক্র্যাপের দরে বাসকে বিক্রি করে দিন। কেন বাসকে রেখেছেন? আবার একটা নতুন সমস্যায় পড়েছেন। প্রাইভেট বাসের ভাড়া বাড়াতে হবে। সমস্যা হচ্ছে বন্ধু সরকার এসেছে, বন্ধু সরকার বসার পর থেকে ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম ঠিক করে দেবেন বলেছেন, হল না। চটকল জাতীয়করণের পরিকল্পনা হল না। ডিজেল, টায়ার, টিউব-এর দাম বাড়ল, প্রাইভেট বাসের মালিকদের দাবি হচ্ছে ভাড়া বাড়াও, তা না হলে বাঁচতে পারব না। বন্ধু সরকারের উপর চাপ দেওয়ার ক্ষমতা হারিয়ে ফেলেছেন। জিনিসপত্রের দাম বেড়েছে, সাধারণ মানুষের উপর আরও বোঝা চাপাবার চেষ্টা করছেন। আজকে মিনিমাম ৫০ পয়সা ভাড়া আছে, সেই ভাড়া বাড়াতে হবে। আপনি এজন্য একটা কমিটি করেছেন জানি, জানি না সেই কমিটি রিপোর্ট দিয়েছেন কি না। সরকারি বাসে সাবসিডি দিচ্ছেন, প্রাইভেট বাসকে সরকার থেকে সাবসিডি দেওয়া যায় কি না চিন্তা করে দেখুন। যদি সরকার থেকে সাবসিডি না দিতে পারেন তাহলে প্রাইভেট বাস ৫০ পয়সা ভাড়ায় যে ৫ কি.মি. যেত সেখানে কিলোমিটার কমিয়ে দিন, ৫ কি.মি.-র জায়গায় ৩ কি.মি. করুন, কিন্তু ভাড়া বাড়াবেন না। আপনার বন্ধু সরকার আপনাকে সমস্যায় ফেলে দিয়েছেন, সেই সমস্যা থেকে পরিত্রাণ পাবার জন্য গরীব মানুষের উপর বোঝা চাপাবেন না। আর একটা জিনিস বলি এই বাস চালাতে গেলে ভরতুকি দিতে হয়, বার বার আমরা বিধানসভা থেকে ভরতুকি সমর্থন করি, কিন্তু আপনার দপ্তরের আয় বাড়ানোর জন্য যে চেষ্টা যে সুযোগ সেই সুযোগ আপনি নিচ্ছেন কি প্রতিটি ক্ষেত্রে? আমার মনে হয় আপনার মোটর ভেহিকল এনফোর্সমেন্ট যেটা আছে তাতে—সারা ভারতবর্ষে এক রাজ্য থেকে বাণিজ্যিক কারণে অন্য রাজ্যে গাড়ি গেলে অন্য রাজ্যকে যেটা ট্যাক্স দিতে হয়, পশ্চিমবঙ্গে ট্যাক্স দিতে হয় না, একমাত্র শহরাঞ্চলে ঢোকার মুখে চুংগিকর দিতে হয় উলুবেড়িয়া, পানিতলা, মগরাতে। যে কমার্সিয়াল ভেহিকল আসছে তার উপর আরও বেশি ট্যাক্স চেক্‌পোস্ট দিয়ে এনফোর্স করলে আমার মনে হয় আমাদের কিছুটা আয় বাড়ত। আমাদের এখানে বর্ডারে ওয়েব্রিজ বসান, কারণ লোডিং ক্যাপাসিটির ব্যাপারে আমাদের আইন আছে কোন লরি কতটা লোড নিয়ে রাস্তায় চলতে পারবে।

[6-50—7-00 P.M.]

সেই চেক্ পোস্টে লোডিং ক্যাপাসিটির ওয়ে-ব্রিজ রেখে কিছু এনফোর্সমেন্ট, মোটর ভেহিকেলসের লোকদের বসিয়ে দিলে হয়ত কিছু সমস্যার সমাধান হতে পারে। আর একটি জিনিস হচ্ছে এই—পরিবেশ দূষণ পরীক্ষার ব্যাপারে নির্দেশ দেওয়া আছে। পরিবেশ দূষণের এই নির্দেশ প্রহসনে পরিণত হয়েছে। এই বিষয়ে আপনি কোনও খবর রাখেন কি? ৬ মাস অন্তর অন্তর এইগুলি পরীক্ষা করতে হয়। ব্যক্তিগত প্রাইভেট গাড়ি ছাড়া আর কেউ এই পরিবেশ দূষণের কাছে যায় কি না সেটা একটু দেখুন। স্টেটবাস, ট্রাক, লরি, ট্যাক্সি, মিনি এরা আপনার দপ্তরকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখায়। কটি অটোমেশন সেন্টার আছে? ৫২টি আছে। তার

মধ্যে ৪৭টি চলছে। আমরা দেখেছি বেশির ভাগই দূষণ মুক্ত সার্টিফিকেট নেয় না, কোনও প্রয়োজন হয় না। কারণ, সার্টিফিকেট নেওয়ার প্রবণতা ওরা হারিয়ে ফেলেছে। এই বিষয়ে আপনার দপ্তরের তৎপরতা নেই। লাইসেন্স রিনিউ করতে গেলে সার্টিফিকেট লাগে। রিনিউ করানোর জন্য কয়েক বছর রাস্তায় চলেনি এই রকম কারো গ্যারান্টি থেকে আপনার ডিপার্টমেন্টর কাছে একটা কিছু ধরে দিলেই সাত খুন মাপ হয়ে যায়। তার লাইসেন্সটা রিনিউ হয়ে যায়। আপনার দপ্তর মোটর ভেহিকেল শুধু কলকাতায় বছরে ১৬ কোটি টাকা আদায় করে। এটা এমন কিছু নয়। এই রাজ্যে ১৯৮৮-৮৯ সালে আদায় হয়েছে ৪৬ কোটি ৩৯ লক্ষ ৩০ হাজার টাকা, ১৯৮৯-৯০ সালে ৫৫ কোটি টাকা। এটা সন্তোষজনক কোথায়? আপনি ভাল করে চেকিং-এর ব্যবস্থা করুন। আপনি ইনস্পেকটরদের রাস্তায় নামান। তাতে আপনার এই দপ্তর অনেক বেশি গতিশীল হবে। মাঝখানে যে দালালির ব্যবস্থা আছে সেটাকে বন্ধ করুন। আপনি আরও ইনস্পেকটরের সংখ্যা বাড়ান। তাদের দপ্তরের অফিস থেকে বেরিয়ে কাজ করতে বলুন। কলকাতা মোটর ভেহিকেলে যে যান বাহনের তালিকা আছে তার সংখ্যা কত আপনি জানেন কি? গত ৪০ বছর ধরে ৪ লক্ষই আছে। ৪০ বছর ধরে কলকাতা মোটর ভেহিকেলে যান বাহনের তালিকা আর বাড়ছে না, ৪০ লক্ষতেই সেটা দাঁড়িয়ে আছে। তাহলে কত পটু, কত কাজের আপনার এই দপ্তর সেটা একটু ভেবে দেখুন। এটা আপনি একটু খোঁজ খবর নিয়ে দেখবেন। গাড়ির সংখ্যা কত, কোন গাড়ি রাস্তায় চলছে তার হিসাব আপনি চাইলে আপনার দপ্তর কিন্তু আপনাকে দিতে পারবে না। তাই আপনি এখন নতুন করে চেষ্টা করছেন কমপিউটার বসাতে এবং কমপিউটার বসিয়ে আপনি আপনার দপ্তরকে আরও গতিশীল করার চেষ্টা করছেন। দেখা যাক ভবিষ্যতে এই অটোমেশন সেন্টার কি কথা বলে—আপনার একটা দপ্তর বেকারদের একটু আশার আলো দেখিয়েছিল। সেই আশার আলো আপনার দপ্তর আবার কেড়ে নেয়। আপনি জানেন এই অটোভ্যান-এর লাইসেন্স ১৯৮৯-৯০ থেকে বন্ধ করে দেওয়া হয়েছে। স্বনিযুক্তি প্রকল্প শাসরু বেকার ছেলেরা অটো, ভ্যানের লাইসেন্স পেত। বেকাররা চাকরি পাচ্ছে না, তাদের আপনি চাকরি দিতে পারছেন না। এই অটোভ্যানে তারা বেকারত্বের জ্বালা খানিকটা ভুলেছিল। কিন্তু আপনি সেটা বন্ধ করে দিলেন। এতে আপনি বেকারদের একটা অভিশাপ কুড়োলেন। ওরা এফিডেভিট করে, এই স্কীমে গ্যারেজের অনুমতি নিয়ে আপনার কাছে লাইসেন্সের জন্য দরখাস্ত করেছিল। আপনি সেটা বন্ধ করে দিলেন। আপনি হাওড়া স্টেশন গিয়ে দেখে আসুন যে, মানুষ বাসে উঠতে পারছে কি না। স্যার, আমার সময় শেষ হয়ে গেছে। আমি তাই আমাদের কাট মোশন সমর্থন করে, এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নবনী বাউড়ি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিবহন দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী দলের সদস্যরা যে ছাঁটাই প্রস্তাব দিয়েছেন তার বিরোধিতা করে এই বাজেটের উপর কয়েকটি কথা বলতে চাই। আমি বিরোধী দলের সদস্যদের উদ্দেশ্যে বলতে চাই যে, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে এই পরিবহনের অবস্থা কি ছিল এবং এখন কি হয়েছে সেটা আপনারা একটু তুলনা

করে দেখলেই পরিস্কার বুঝতে পারবেন। বামফ্রন্ট সরকার আসার পরে গত ১২ বছরে পরিবহনের অনেক উন্নতি ঘটেছে। গ্রামবাংলার মানুষরা পর্যন্ত এটা উপভোগ করছে। এটাকে অস্বীকার করার মানেই হচ্ছে বাস্তবকে অস্বীকার করা। কাজেই বিরোধীদলের মাননীয় সদস্যরা যে সমালোচনা করেছেন সেটা শুধু সমালোচনা করার জন্যই সমালোচনা করেছেন, বাস্তবে তাঁরা কোনও গঠনমূলক কথা বলতে পারেন নি। বিরোধীদলের মাননীয় সদস্য কয়েকটি সাজেশন রেখেছেন কিন্তু তাঁর বক্তব্য শুনে মনে হল না যে বিগত কয়েক বছর ধরে পশ্চিমবাংলায় পরিবহনের ক্ষেত্রে যে উন্নতি হয়েছে সেটা তিনি লক্ষ্য করেছেন বা সেটা তাঁর নজরে পড়েছে। আজকে তিন/চারটি স্তরে যে সরকারি পরিবহন ব্যবস্থা আছে তা আজ অত্যন্ত উল্লেখযোগ্য ভাবে কাজ করে চলেছে। স্যার, আমি গ্রামবাংলার প্রতিনিধি, গ্রামবাংলায় এই রাষ্ট্রীয় পরিবহন কি সেটা আমরা আগে জানতাম না। আমরা রাষ্ট্রীয় পরিবহনের মানেই বুঝতাম না। আজ কিন্তু সেই অবস্থা আর নেই। এখানে তিন/চারটি স্তরে যে পরিবহন ব্যবস্থা গড়ে উঠেছে তার ফলে সুদুর গ্রামাঞ্চলের মানুষরাও যাতায়াতের ব্যাপারে সুযোগ সুবিধা ভোগ করছে। স্যার, বিগত কয়েক বছরের মধ্যে এই রাষ্ট্রীয় পরিবহনের বাস, ডিপোর সংখ্যা, বাস স্ট্যান্ডের সংখ্যা এবং তার সঙ্গে সঙ্গে উপার্জন কি হারে বেড়েছে তার কিছু পরিসংখ্যান আমি আপনার মাধ্যমে এই সভায় উপস্থিত করছি।

**নাম্বার অব বাস**

| | ১৯৮৭ | ১৯৯০ |
|---|---|---|
| ১) এন.বি.এস.টি.সি | ৪৭২ | ৬৪১ |
| ২) এস.বি.টি.এস.সি | ২৪৪ | ২৩৪ |
| ৩) সি.এস.টি.সি | ১২৪৪ | ১১৫৪ |
| ৪) ট্রাম | ৩৮০ | ৩৯০ |

**নাম্বার অব ডিপোস**

| | ১৯৮৭ | ১৯৯০ |
|---|---|---|
| ১) এন.বি.এস.টি.সি | ১৮ | ১৯ |
| ২) এস.বি.এস.টি.সি | ২ | ৯ |
| ৩) সি.এস.টি.সি | ১০ | ১০ |
| ৪) ট্রাম | ৭ | ৭ |

এছাড়া ৫৪২টি বাসস্ট্যান্ডের কাজ সমাপ্ত হয়েছে। হাওড়া স্টেশনে বাস টার্মিন্যালের কাজ শেষ হয়েছে। ডানলপ ব্রিজে বাস টার্মিন্যালের কাজ শুরু হয়েছে। এবারে আমি উপার্জনের কথায় আসছি।

উপার্জন (আয়) (লক্ষ টাকার হিসাবে)

| | ১৯৮৭ | ১৯৮৮ | ১৯৯০ |
|---|---|---|---|
| ১) উত্তরবঙ্গ | ১০০০,০০ | ১৫০৯,০০ | ১৯৫৮,০০ |
| ২) দক্ষিণবঙ্গ | ২২১.০০ | ২৯৮.০০ | ৩৫১.০০ |
| ৩) কলকাতা | ১৮২১.০০ | ২১৯৪.০০ | ২৩৫৬.০০ |
| ৪) ট্রাম | ৬৯৩.০০ | ৭৫৬.০০ | ৭৯০.০০ |

কাজেই এর থেকেই দেখা যাচ্ছে যে পরিবহন ব্যবস্থার উন্নতির জন্য সরকার সামগ্রিক ভাবে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন এবং এক্ষেত্রে বিশেষভাবে নজর দিয়েছেন যার ফলে এই সাফল্যগুলি মানুষের কাছে তুলে ধরা গিয়েছে। এই কথা বলে বাজেট প্রস্তাবকে সমর্থন করে এবং বিরোধীদের সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[7-00—7-10 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি পরিবহন খাতের বাজেট বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের আনা কাট মোশন গুলিকে সমর্থন করছি। সাধারণভাবে আমরা বিরোধীরা বরাদ্দের বিরোধিতা করলেই মন্ত্রী এবং সরকার পক্ষের লোকেরা নিশ্চয়ই বলবেন যে, আমাদের বিরোধিতা করতে হয় তাই আমরা বিরোধিতা করছি এবং এটা একটা প্রথা-গত ব্যাপার হয়ে গেছে। কিন্তু আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে জানাচ্ছি যে, পরিবহনের সঙ্গে যুক্ত সমস্যা গুলি আমার কাছে প্রথাগত ব্যাপার নয়। যদি প্রথাগত ব্যাপার হত তাহলে আমি আজকে এখানে উপস্থিত থেকে দীর্ঘক্ষণ বক্তৃতা রাখার জন্য অপেক্ষা করতাম না। অপর দিকে সরকার পক্ষের অবস্থা দেখুন, পরিবহন সমস্যাকে তাঁরা এতই গুরুত্ব দিচ্ছেন যে, যদি আজকে এটা কেবল মাত্র সিপিএম দলের সরকার হত তাহলে তাঁদের নিজেদের সদস্যদের নিয়ে সভায় কোরামই হত না। এর থেকেই বোঝা যাচ্ছে যে. ওঁরা এই সমস্যাকে কত কম গুরুত্ব দিয়ে দেখছেন। আজকে আমি কেন এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করছি? কারণ হল,—গোটা রাজ্যের পরিবহন ব্যবস্থা সামগ্রিকভাবে ভেঙে পড়েছে, তাই নয়, নিত্য-যাত্রীদের কাছে একটা সাক্ষাত বিভীষিকা হয়ে দাঁড়িয়েছে। আমরা কি বললাম, আর সরকার পক্ষ তার জবাবে কি বলল, না বলল, এ দুটোই আজকে ইম্‌মেটিরিয়াল। মেটিরিয়াল হল দৈনন্দিন পরিবহনের সঙ্গে যুক্ত রাজ্যের হাজার হাজার, লক্ষ লক্ষ মানুষ কি বলছেন। তাঁদের জিজ্ঞাসা করুন, তাঁরা বলবেন, রাজ্যের পরিবহন ব্যবস্থা একটা সাক্ষাৎ বিভীষিকা। মাননীয় মন্ত্রী মহাশয় এবিষয়ে একটা সমীক্ষা করতে পারেন। তাহলে জানতে পারবেন, আমাদের বক্তব্যের জন্য তাঁকে অপেক্ষা করতে হবে না। কারণ আমি বিশ্বাস করি যে জিনিস হাতে ছোঁয়া যায়, চোখে দেখা যায় তা আর বক্তৃতার অপেক্ষা রাখে না। মানুষকে বক্তৃতা দিয়ে বোঝাবার কোনও প্রয়োজন হয় না। যদিও জাপান থেকে টিম আসছে, মন্ত্রী কাদায় নেমে

জেটি উদ্বোধন করছেন তবুও পরিবহন সমস্যার সমাধানের কোনও ইঙ্গিতই আমরা পাচ্ছি না। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার পরিসংখ্যান কি বলছে না বলছে তা আমি জানি না। কিন্তু যাদের জন্য বাস ট্রাম চালাবার আপনি বাজেট তৈরি করেছেন বাস্তবে তাদের কাছে আপনার পরিবহন ব্যবস্থা একটা বিভীষিকা। আপনার পরিবহন ব্যবস্থা আজকে মানুষের আয়ু কমিয়ে দিয়েছে। এখানে একজন রিপোর্টার লিখতে লিখতে মারা গেছেন, তাঁর জীবনের অর্ধেক আয়ু কমিয়ে দিয়েছিল আপনার পরিবহন ব্যবস্থা। বহু মানুষের আজকে বাসে ট্রামে করে যেতে হবে ভাবলেই রক্ত শুকিয়ে যায়। এই অবস্থায় দাঁড়িয়ে আপনার বাজেট বরাদ্দকে নিশ্চয়ই সমর্থন করা যায় না। কারণ আপনার বরাদ্দের সঙ্গে এবং আপনার বক্তব্যের সঙ্গে বাস্তবের কোনও মিল নেই। স্যার, আমি এই তরুন মন্ত্রীকে ব্যক্তিগত আক্রমণ করে বক্তৃতা করার পক্ষে নই। বর্তমানে যাঁরা এখানে মন্ত্রী রয়েছেন তাঁদের আমরা দুই শ্রেণীতে ভাগ করে থাকি। এক-দল, যাঁরা ইমার্জ করেছেন, মুভমেন্টর মধ্যে দিয়ে, কঠিনতম সংগ্রাম এবং সমালোচনার মধ্যে দিয়ে।আর এক দল হচ্ছেন, যাঁরা ৭৭ সালের পর দলে ঢুকে গেছেন, মন্ত্রী হয়েছেন তাল বুঝে। তাদের আমরা অন্য চোখে দেখি। দু'দলকে আমরা দু'চোখে দেখি। শ্যামলবাবুকে আমরা প্রথম শ্রেণীভুক্ত মনে করি। তিনি মুভমেন্টের মধ্যে দিয়ে ইমার্জ করেছেন। স্বভাবতই তাঁর প্রতি আমাদের সহানুভূতি আছে। কিন্তু আমরা গভীরভাবে লক্ষ্য করছি যে, উনি ডাঃ রায়ের তৈরি করা ইনফ্রাস্ট্রাকচারের মধ্যেই ঘোরা-ফেরা করছেন। আমার আগে আমাদের মাননীয় সদস্য অশোক ঘোষ চক্রবুহ্যের কথা বলেছেন। হ্যাঁ, ঠিকই বলেছেন, তার বাইরে তিনি বেরতে পারছেন না। হয়ত উনি আপত্তি করে বলবেন যে, নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট এবং ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্টের সঙ্গে নতুন করে সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট করেছেন। কিন্তু কোন মূল জায়গা থেকে সেই কনসেপ্টটা এসেছে? এটা নতুন কিছু নয়। হ্যাঁ, নতুন করেছেন বলতে পারেন, সেটা খুব সামান্য হলেও ফেরি কিছু কিছু করেছেন, কলকাতার সঙ্গে হাওড়ার হুগলি নদীর মাধ্যমে সংযোগ ঘটিয়েছেন। আর নতুন কিছু কি করেছেন? এগুলোর বাইরে কিছু প্রি-বাজেট স্ক্রুটিনি কমিটি করেছেন। এমন একটি কমিটির চেয়ারম্যান হলেন শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ। সেই কমিটির রিপোর্ট দেখছি, সুন্দরবনে যে জে.টি. করবার কথা ছিল এবং যার জন্য ৬০ লক্ষ টাকার প্রভিশন ছিল, সেটা হবে না, এবং ডক্-ইয়ার্ড, যেটা ১৯৯০-৯১ সালে হবার কথা, সেটাও হবার কোনও সম্ভাবনা নেই। এসবই হচ্ছে আপনার সাবজেক্ট কমিটির চেয়ারম্যানের রিপোর্ট। আপনার দপ্তরের হাতে রয়েছে প্রাইভেট ও পাবলিক বাস, ট্রাম এবং তার সঙ্গে যুক্ত কিছু কিছু ছোট জিনিস। বাস ট্রামের কথা প্রথমে আপনাকে বলি, অবশ্য দলবাজির কথা বললেই চিৎকার করবেন, এবং ১২ বছরের আমাদের কথা বলবেন। কিন্তু এটা ঠিক, বহু জায়গায় আর.টি.এ. নেই, ফলে তারা বাসও নামাচ্ছে না। অন্য জায়গা, যেখানে আর.টি.এ. রয়েছে, সেখানে আপনাদের দলের লোক ছাড়া তাতে আর কেউ নেই এবং ওখানেই দুর্নীতি করবার সবচেয়ে বেশি সুযোগ গ্রহণ করেছেন। বহু লড়াই হয়েছে আর.টি.এ.-র বিরুদ্ধে। আপনাদের সরকারের পক্ষ থেকেও বিজ্ঞপ্তি দিয়েছেন যে, সংখ্যা-গরিষ্ঠরা যেন সংখ্যা-লঘিষ্ঠদের মতামত গ্রাহ্য করেন। কিন্তু সংখ্যা লঘিষ্ঠদের দাবি তারা গ্রহণ

করছেন না। এক্ষেত্রে আর.টি.এ. হচ্ছে সবচেয়ে বড় নজির। বেসরকারি বাস উঠে যাচ্ছে, আবার কোনও জায়গায় দূরপাল্লার সরকারি বাসের সঙ্গে বেসরকারি বাস প্যারালাল বেটার ব্যবসা করছে। কলকাতার বুকের উপর গুমটি করে নর্থ বেঙ্গলের সঙ্গে বেআইনি বাসের ব্যবসা চলছে, যে সমস্ত বাসের পারমিট বা লাইসেন্স পর্যন্ত নেই। আজকে তারা প্রকাশ্য জায়গায় কাউন্টার খুলে বসে আছে। বাসে ভি.ডি.ও. বসিয়ে তারা ব্যবসা করছে এবং জোর গলায় বলছে যে, তাদের বাসে ডাকাতি হয় না। ডাকাতদের কিভাবে যেন ম্যানেজ করে রেখে দিয়েছে তারা এবং এটা তারা প্রকাশ্যেই বলে। মনে হয় তারা ডাকাতদের পুশে রেখে দিয়েছে। সেজন্য বেশি পয়সা দিয়েও মানুষ তাদের বাসেতেই বেশি যাতায়াত করে। আজকে এইভাবে কলকাতা থেকে বীরভূম, রাঁচি-সর্বত্র বেআইনি বাসের ব্যবসা চলছে। আমি চ্যালেঞ্জ করছি, মিনিস্টারের যদি কিছু বলবার থাকে তাহলে উত্তর দেবেন। যারা ট্রান্সপোর্টে নর্থবেঙ্গল যান তাদের এই ব্যাপারটা জানা আছে। কতগুলো মিনিবাস চলছে নতুন করে এবং কিছু স্কুটার রিক্সাও নিয়ে এসেছেন। এই স্কুটার রিক্সাগুলি এখন ২৪ পরগনা থেকে বেআইনিভাবে কলকাতায় ঢুকছে, ফলে হ্যাজার্ড করে দিচ্ছে। আবার বলছেন, অটোগুলো তুলে নেবেন। এই অটোগুলো প্রতিদিনই অ্যাক্সিডেন্ট করছে। আজকে এইগুলো শুধু বেআইনিভাবে চলছে তাই নয়, মানুষ ক্যারিও করছে ভয়ঙ্করভাবে।

মিঃ স্পিকার স্যার, এবার আমি কিছু দুর্নীতির কথা, দপ্তরে গাফিলতির কথা বলি পজেটিভ আকারে। প্রথমে স্টেট ট্রান্সপোর্টের কথা বলতে চাই। সি.এ.জি.-র একটি লেটেস্ট পাবলিকেশন, সেই রিপোর্টে বলেছে—সত্তর দশকের শেষের দিকে ১৯৮০ সালের মধ্যে হিন্দুস্থান থেকে যে ৪০টি ডবল্ ডেকার বাস কিনেছিলেন তারমধ্যে ৩৩ টি বাস ১৯৮০ সালের প্রথমেই খারাপ হয়ে গেছে এবং বাকি ৭টি বাস ১৯৮৪ সালের মধ্যে অকেজো হয়ে গেছে। অর্থাৎ ১৯৭০ থেকে ১৯৮০ সালের মধ্যে যে ৪০টি ডবল ডেকার বাস কেনা হয়েছিল সেই ৪০টি বাসই কনডেমড্ হয়ে গেছে। বাসগুলি কনডেম করবার জন্য যে সিলেকশন কমিটি করেছিলেন সেই সিলেকশন কমিটি বলেছেন—যারজন্য এনকোয়ারিও হয়—এতগুলো বাস কেনার আগে তার কোনও ট্রায়াল পর্যন্ত হয়নি এবং তারজন্য সি.এস্.টি.সির লোকসান হয়েছে ৫৬.৮৬ লক্ষ টাকা।

[7-10—7-20 P.M.]

আর রাজ্যের ক্ষতি হয়েছে, টোটাল রেভেনিউ ক্ষতি হয়েছে ৩ কোটি ৭৭ লক্ষ টাকা এবং টোটাল যেখানে প্রায় ৪ লক্ষ কিলোমিটার চলবার কথা ছিল সেটা চলেনি। ফলে যে রেভেনিউ আদায় হত সেটা হয়নি, সব মিলিয়ে ক্ষতি হয়েছে প্রায় ৪ কোটি টাকা। এত টাকা দিয়ে বাস কিনলেন ৪ লক্ষ কিলোমিটার যেখানে রান করার কথা সেখানে তার ওয়ান ফোর্থ রান করলো। তারজন্য ৪ কোটি টাকা লোকসান হয়ে গেল। এই বাস পারচেজের জন্য এবং লোকসানের জন্য তখন যে কমিটি করা হয়েছিল সেই কমিটির রিপোর্টে এটা বলা হয়েছে। ১৯৮১ সালে অশোক লে-ল্যান্ড থেকে বাস্ক পারচেজ করেছিলেন, ২৯১টি বাস তাদের কাছ

থেকে কেনা হয়েছে। কিন্তু অল্প কয়েকদিনের মধ্যে সেই বাক্সগুলো কনডেম করা যায়, সেগুলো অকেজো হয়ে যায়। সেই সময়ে অশোক লে-ল্যান্ডের কাছ থেকে বাসগুলো কিনতে খরচ হয়েছিল ২৩ কোটি ১০ লক্ষ টাকা। ১৯৮৬-৮৭ সালের সি.এ.জি.-র রিপোর্টে বলা হয়েছে ইন দিজ রিপোর্ট, দি চিফ মেকানিক্যাল ইঞ্জিনিয়র অব দি সি.এস.টি.সি. অবজার্ভড দ্যাট দি ডাবল্ ডেকার বাসের স্টার্টেড গিভিং ট্রাবলস্ ফ্রম দি ভেরি বিগিনিং। এ গুড নাম্বার অব বাসেস্ রিফ্লেকটিং ক্রাকস্, ডিফেক্টস্ ইন চেসিস্ ক্রাক্স ফেলিওর অব দি ইঞ্জিন, গিয়ার বক্স এটসেটরা। হি ফার্দার কনক্লুডেড দ্যাট দি ফেলিওর অব দি বাসেস ওয়াজ ডিউ টু ডিজাইন। এটা কিন্তু আমাদের রিপোর্ট নয়, এটা সি.এ.জি.-র রিপোর্ট। সবচেয়ে আশ্চর্যের কথা, তারপর ঐ একই কোম্পানির কাছ থেকে আবার ১১৮টি বাস কিনলেন। সেখানে কোটি ২৫ লক্ষ টাকা যুক্ত রয়েছে। সেই বাক্সগুলো কেনা হয়েছিল সেই একই কোম্পানি—লে-ল্যান্ড কোম্পানির কাছ থেকে। আমি একটা দায়িত্ব নিয়ে বলছি, আপনি একটা অল পার্টি কমিটি করে দিন অথবা নিজেরাই একটা কমিটি করে দেখুন কেন শয়ে শয়ে এই গাড়িগুলো কেনা হয়েছে এবং কিছুদিন পরে জলের দরে আবার বিক্রি করে দেওয়া হয়েছে? সাধারণ মানুষের ট্যাক্সের টাকায় যেগুলো কেনা হয়েছে সেগুলো জলের দরে বিক্রি করে দেওয়া হয়েছে। সি.এ.জি. তাঁর রিপোর্টে বলেছেন যে চেসিস, গিয়ার বক্স, ইঞ্জিন সবই যে বাজে দিচ্ছে—বারেবারে এই কথা বলেছেন—তা সত্ত্বেও সেখান থেকে—লে-ল্যান্ড কোম্পানির কাছ থেকে কেনা হয়েছে। খুব বড় মন্ত্রীর ছেলে এর সঙ্গে সরাসরি যুক্ত রয়েছে। আমি দায়িত্ব নিয়ে বলছি, নিরপেক্ষ ভাবে তদন্ত করা হোক, আমার কথা যদি অসত্য হয়, রিপোর্ট এখানে রাখুন, আমি চ্যালেঞ্জ করছি, জুডিসিয়াল এনকোয়ারি করা হোক, রেকর্ড রাখুন, আমার কথা যদি অসত্য প্রমাণিত হয় তাহলে আমি এম.এল.এ.শিপ থেকে পদত্যাগ করব, আমার এম.এল.এ.শিপ কেড়ে নেবেন। আমি আজকে এই চ্যালেঞ্জ করে বলছি, চ্যালেঞ্জ করে বলছি, চ্যালেঞ্জ অ্যাকসেপ্ট করুন। ইট ইজ এ রেকর্ড। জুডিসিয়াল এনকোয়ারি করুন। আমার কথা যদি প্রমাণিত না হয় তাহলে আমার এম.এল.এ.শিপ ছেড়ে দেব, আর যদি প্রমাণ হয় তাহলে বলুন মিনিস্ট্রি ডিজলভ হয়ে যাবে? আমি মন্ত্রী মহাশয়ের সাথে এই ব্যাপারে একমত, ভরতুকি দেওয়াটা অন্যায় নয়। আমি মনে করি যে আমাদের মতো গরীব দেশে ভরতুকি দেওয়াটা চলবে। ট্রান্সপোর্টে লোকসান হবে না এটা মনে করি না, লোকসান হবে। তার কারণ অভিজ্ঞতা থেকে দেখেছি এমনকি সমাজতান্ত্রিক দেশে পাবলিক ট্রান্সপোর্টে সেখানে প্রফিটের জায়গা কোথাও দেখা যায় না। আমাদের দেশ ছাড়া সবচেয়ে সস্তা, পাবলিক আর্বান ট্রান্সপোর্টে কম হচ্ছে রাশিয়াতে। সেখানে ৫ টাকা দিলে সারা দেশ ঘোরা যায়। সেই দেশে ঘাটতি এবং লোকসান হয়। আমি মনে করি আপনার দপ্তরে ইরেগুল্যারিটি এর জন্য, কোরাপশনের জন্য, আপনার দপ্তরে দলবাজির জন্য যে লোকসান হচ্ছে তারজন্য আপত্তি রয়েছে। এই ব্যাপারে আমি আপনার সঙ্গে একমত যে তুলনামূলকভাবে এই রাজ্যের বাসের ভাড়া কম। এটা সত্যি কথা যে আমরা বাসে চড়ি না কিন্তু যাদের বাসে চড়তে হয়, তাদের বাধ্য হয়েই কোনও দরকারে চড়তে হয়। কারণ বেশিরভাগ সদস্যেরাই গাড়িতে করে যাতায়াত

করেন। কিন্তু দুর্ভাগ্যবশত কদিন আগে আমি গড়িয়াহাটে দাঁড়িয়েছিলাম, এক ভদ্রমহিলা দেখলাম বাস থেকে নামছেন, তার দ্রৌপদীর বস্ত্র হরণের মতো সমস্ত কাপড় খুলে গেছে এবং তিনি টেনে টেনে বাস থেকে কাপড় বার করছেন। মাননীয় মন্ত্রীর নিশ্চয় এসব চোখে পড়ে না। আর এতে আপনাদের লজ্জা হয় না কিন্তু আমাদের লজ্জা হয়। আপনাদের তো ১২-১৩ বছর হয়ে গেল, এক বছর যদি হোত তাহলে না হয় সমালোচনা করতাম না। কিন্তু এই দীর্ঘ ১২-১৩ বছরে আপনারা কোনও উন্নতি করতে পারলেন না? আসলে এই দপ্তরে পঞ্চভূতে দুর্নীতিতে ভরা। কিছুক্ষণ আগেই সৌগতবাবুকে মাননীয়া ত্রাণমন্ত্রী বললেন যে, আপনারা ২৮ বছরে কিছু করেন নি বলেই আজকে এই অবস্থা। তাহলে কংগ্রেস সরকার কি ব্রিটিশ সরকারকে দোষ দেবেন? আবার ব্রিটিশ সরকার মোঘল রাজত্বকে দায়ি করবে এবং মোঘল সরকার আবার রাজাদের দোষ দেবেন, এত হতে পারে না। এইভাবে তো আর চলে না। দীর্ঘ ১৩ বছর রাজত্ব করছেন আর কম সময় নয়। এরমধ্যে তো অন্তত কিছু করা উচিত ছিল। আমি আপনার কাছে দুটো পয়েন্ট তুলে ধরছি—১৯৮২ সালে মাননীয় অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর নির্দেশে সি.এস.টি.সিকে ৫০ লক্ষ টাকা দেওয়া হল। ৫০ লক্ষ টাকা দেওয়া হল স্পেয়ার পার্টস্ কেনার জন্যে এবং পরবর্তীকালে আরও ১ কোটি ৫০ লক্ষ টাকা দেওয়া হল। ফাইল নম্বরও আমার কাছে আছে, -৮বি-৪৫/৮১। এই টাকা দেওয়া নিয়ে দুইমন্ত্রীর মধ্যে একটা ঠান্ডা লড়াই হয়, কিন্তু তাসত্ত্বেও কেন টাকা দেওয়া হল? ভরতুকি সংক্রান্ত টাকা দেওয়ার জন্যে সাধারণ খাত থেকে ওই টাকা পরিবহন দপ্তরে দেওয়া হল। তারপরে ইউটিলাইজেশন সার্টিফিকেট নিতে হয়। আপনারা দেখবেন যে, দু দুবার ইউটিলাইজেশন সার্টিফিকেট দেখাতে পারেন নি। একবার ৫০ লক্ষ টাকা আরেকবার ১ কোটি ৫০ লক্ষ টাকা—দু দুবার ভরতুকির টাকা নিয়ে ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে পেরেছেন কি? আমি এই নিয়ে বহুবার উল্লেখ করেছি এবং শেষ পর্যন্ত ট্রান্সপোর্ট সেক্রেটারি দীপক রুদ্র রাজ্যসরকারকে জানিয়ে দিলেন যে, ওই ফাইলের কাগজপত্র পাওয়া যাচ্ছে না। এইটা আমি সিএজি রিপোর্ট থেকে উল্লেখ করে বলছি যে, কোনও ফাইল পাওয়া যায় নি। আমি আপনাকে চ্যালেঞ্জ করে বলছি যে, এই পরিবহন দপ্তর প্রথমে ৫০ লক্ষ টাকার স্পেয়ার পার্টস্ কেনার জন্য টাকা নিলো এবং তারপরে আবার ১ কোটি ৫০ লক্ষ টাকা নেওয়া হল। কিন্তু একবারও ইউটিলাইজেশন সার্টিফিকেট দেখাতে পারেন নি। তারপরে আবার ১৯৮৫ সালে রাজ্যসরকার স্পেয়ার পার্টস্ কেনার জন্যে ৫০ লক্ষ টাকা মঞ্জুর করলেন। ফিনান্স ডিপার্টমেন্ট ওই টাকা মঞ্জুর করলো। অসীম দাসগুপ্ত তখনও মন্ত্রী হন নি, তিনি স্টেট প্ল্যানিং বোর্ড থেকে তৎপরতার সঙ্গে ওই টাকা আদায় করে দিলেন। প্ল্যানিং বোর্ড থেকে তৎপরতার সঙ্গে ওই টাকা আদায় করলেন এবং সেক্ষেত্রে কোনও ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে পারেন নি। তারপরে মটর ভেহিক্যালসের দুর্নীতির কথা সবারই জানা আছে, এটা আর নতুন করে বলার কিছু নেই। সেখানে নানা রকম ব্যাপার আছে, অনেক গুরুত্বপূর্ণ ব্যাপারে চেক জমা পড়ার পরে ডিপোজিট না হওয়ার জন্যে ৩ মাসের মধ্যে ডিসঅনার হয়ে গেছে। চেক জমা পড়ছে অথচ চেক ডিসঅনার হয়ে চলে আসছে। ডিসঅনার হয়ে একটা চেক ফেরত আসছে আর

আপনারা কোনও ব্যবস্থা নিতে পারছেন না। তারপরে আপনি যা বলেছেন তা যদি সত্যি হয় তাহলে আপনি ট্রাম তুলে দিতে চান এবং কারণ হিসাবে পরিস্কার করে কিছু বলেন নি। আসলে এর পিছনে একটা বিরাট চক্র আছে, একটা অসাধু ব্যবসায়ীদের উদ্দেশ্য আছে। সমস্ত বাস উঠে যাক তাহলে আরও ৪০০-৫০০ বাস নামাতে পারবে। সেই বাস আবার সাপ্লাই করবে কে-না অশোক লে-ল্যান্ড, তারপরে টায়ার সাপ্লাই করবে ডানলপ, ছাপাড়িয়া প্রভৃতি বড় বড় শিল্প গোষ্ঠীরা। বেঙ্গল সিন্ডিকেট ওই শিল্পগোষ্ঠীর সঙ্গে যুক্ত হয়ে ভেস্টেড ইন্টারেস্টেড লোকেদের পার্টি হিসাবে কাজ করবে। সুতরাং এইভাবে তো আর বাস চলতে পারে না। পরিবহন সমস্যা একটা বিরাট সমস্যা, এর সমাধান এইভাবে করলে হবে না।

[7-20—7-30 P.M.]

ট্রামওয়েজ এক্সটেনশন প্রোজেক্ট, বেহালা টু জোকা, কলকাতা টু উল্টোডাঙ্গা এই লং রুটের যে পরিকল্পনা নিয়েছেন কোটি কোটি টাকার, তার সঙ্গে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকাও যুক্ত আছে, এই সমস্ত তথ্য আমি আপনাকে দিয়ে দেব। আপনার পরিকল্পনা রয়েছে ২০০ কোটি টাকার, সেখানে আপনি নতুন করে ট্রাম রুট তৈরি করলেন—আপনার বিধানসভা এলাকায়—পাতাল রেলের মতো গর্ত খুঁড়ে ট্রাম নিয়ে গিয়েছেন, যদি তুলেই দেবেন তাহলে কেন এত কোটি কোটি টাকা খরচ করলেন? ৮৭-৮৮ সালে ৩৯০ টি ট্রাম, ৮৮-৮৯ সালে ৪০১টি ট্রাম চলেছে, বর্তমানে ২৫০/২৬০ টির মতো ট্রামও রাস্তায় চলতে পারে না, কিন্তু ২ লক্ষ ২৫ হাজার লোক ট্রামে করে যাতায়াত করে—এটা একটা কালচার হয়ে গিয়েছে। কতকগুলি লোক আছে যারা স্লো মোশনের লোক, যারা ট্রামে চড়তে ভালবাসে, বাসের জন্য ওয়েট করে না, সেখানে ১৮ কোটি টাকার মতো কোনও প্রভিডেন্ট ফান্ডের হিসাব নেই—ট্রেড ইউনিয়ন আপনিও করেছেন, আমিও করি—তাই বলছি প্রভিডেন্ট ফান্ড সময়মতো জমা না দিলে, হিসাব না দিলে তার জন্য যে খেসারত দিতে হবে, এটা জানেন? স্যার, ৮.৫ পারসেন্ট ইন্টারেস্ট দিয়েছেন প্রভিডেন্ট ফান্ডে বর্তমান সরকার ঐজন্য ১৪ কোটি টাকার ভরতুকি দিয়েছেন। ট্রামের শ্রমিক সংখ্যা ৯ হাজার, ট্রামের টোটাল রুটস্ হচ্ছে ২৯টি, এই টোটাল রুটের কোথায় কি চালাবেন তার কোনও পরিকল্পনা না করে বলে দিয়েছেন ট্রাম তুলে দেবেন, আপনি যেখানে বাসই চালাতে পারছেন না সেখানে ট্রামকে তুলে দিচ্ছেন? এই বলে আমাদের দেওয়া কাট মোশনের প্রতি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাত্বিককুমার রায় ঃ** স্যার, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের অনুমোদনের জন্য দাবি পেশ করেছেন তার ব্যাপারে আমি কয়েকটি কথা বলতে চাই। বিরোধীরা যে কাট মোশন দিয়েছেন আমি তার বিরোধিতা করছি। বিরোধী দলের দুই সদস্য অশোক ঘোষ মহাশয় এবং সুব্রত মুখার্জি মহাশয়ের কথা শুনলাম, তাদের বক্তব্য শুনে মনে হল তারা বাজেটকে সমর্থন করেই বলে গেলেন। সব জায়গায় সাবসিডি দিতে হয় এবং ফ্রিসার্ভিস নিয়ে তারা বলেছেন এবং তার জন্য ধন্যবাদও জানিয়েছেন। বর্তমানে পরিবহন ব্যবস্থা যেভাবে চলছে সেখানে যাতে আরও কম খরচ হয় সেই ব্যাপারে কয়েকটি প্রস্তাব রাখছি। সবচেয়ে

মূল কথা হচ্ছে যে সমস্ত বাসগুলি রাস্তায় প্লাই করে এবং রাস্তায় যে বাম্প আছে তারজন্যও অনেক বাস রাস্তায় ড্যামেজ হয়; পি.ডব্লিউ.ডি.-র মিনিস্টারের সঙ্গে এই ব্যাপারে কথা বলে আপনি বাম্পগুলি তুলে দিন। না হলে বহু বাসের ক্ষেত্রে দেখা যায় রাস্তায় ব্রেক খারাপ হয়, চেসিস খারপ হয়, বাসের বডি নষ্ট হয়, স্প্রিং নষ্ট হয়, এই জিনিসগুলি আপনি চিন্তা করে দেখুন। অ্যাট দি সেম টাইম চেসিস ক্রাকও হয়ে যেতে পারে। গাড়িগুলির মেইনটেনান্স করা দরকার, অনেক সময় দেখা যায় গাড়ি ধোয়ার লোক থাকে কিন্তু কাজ হয় না, তাই বলছি বিভিন্ন জায়গায় যে গ্যারেজ করছেন সেখানে মেইনটেনান্স করারও ব্যবস্থা করুন। আবার এও দেখা যায় ভাল ডানলপ কুশনের গদীও কেটে নিয়ে যাচ্ছে। আরেকটি কথা, আপনার যে সমস্ত গাড়িগুলি চলে তার চেকিং সিস্টেম করতে হবে, ওয়ে বিলে ধরা পড়বে কতজন প্যাসেঞ্জার আছে যখন চেক করতে যাবে তখন ধরা পড়বে। ওই চেকিং ব্যবস্থাটা লঙ্গ রুটের প্রতিটি বাসে দরকার, যেটা ইউ.পি. গভর্নমেন্ট করছে, নইলে দেখা যাচ্ছে ওভারলোড করার জন্য বাস ব্রেক ডাউন হচ্ছে। লে-ল্যান্ড কোম্পানির বাসগুলি হেভি চেসিস এবং বাসগুলি হেভি বাস, এই বাসগুলি লঙ্গ ডিসটেন্সে ভাল চলে, কিন্তু শর্ট রুটে এই গাড়িগুলি গিয়ার চেঞ্জ করার জন্য, বারবার ব্রেক করার জন্য ড্যামেজ হচ্ছে, সুতরাং কোম্পানির এই বাসগুলি শর্টরুটে না চালিয়ে লঙ্গ রুটে চালানোর ব্যবস্থা আপনি করুন। আপনি নর্থ বেঙ্গলে ভি.ডি.ও. কোচ ও এ.সি. বাস চালু করেছেন, কিন্তু যেখান থেকে বাসগুলি ছাড়ে সেই ডিপোগুলোর প্রত্যেকটি জায়গায় অন্তত পক্ষে ওয়েটিং রুম ও শৌচাগারের ব্যবস্থা আপনাকে করতে হবে। কলকাতার ট্রাম আপনার লসে চলছে, দরকার হলে ভরতুকি দিয়ে নর্থ বেঙ্গলে পাবলিক বাস আপনি চালু করুন। আপনার প্রচেষ্টাকে আমরা সাধুবাদ জানাচ্ছি, কারণ আপনি গ্রামের লোকদের জন্য বাসের ব্যবস্থা করেছেন, আমি বলব গ্রামের লোকেরা যাতে ভাল করে চলাফেরা করে তার জন্য আপনাকে আরও বাস দিতে হবে। কলকাতায় শুধু ট্রাম আর বাস করলেই হবে না, গ্রামের দিকেও আপনাকে তাকাতে হবে, তবে আমি কলকাতাকে বাদ দিয়ে এসব করতে বলছি না। আপনি আর.টি.এ. ডিপার্টমেন্ট থেকে গাড়িগুলি চেকিংয়ের ব্যবস্থা করুন, এতে আপনার ইনকাম হবে। আরেকটা সব থেকে গুরুত্বপূর্ণ ব্যাপার, হাওড়া স্টেশনে রাত্রি ১০টার পর সাধারণ যাত্রীদের যে দূর্দশা হয় সেটা বলার কথা নয়, তার ওপর আবার সঙ্গে যদি কোনও মেয়েছেলে থাকে তাহলে তাকে আরও দুর্ভোগে পড়তে হয়। হাওড়া স্টেশনে রাত্রি ১০টার পর সমাজ বিরোধীদের দৌরাত্ম আরম্ভ হয়। সেদিন আমি আমার পরিচয় দেওয়া সত্বেও রাত্রি বেলায় ট্যাক্সি-আলা বলল যেতে পারি, তবে ডাবল ভাড়া লাগবে। ট্যাক্সিকে জিজ্ঞাসা করলে বলে—কাহা যায়েগা—জায়গার নাম বলার পর বলে—নেহি জায়েগা। আপনাকে আমার সনির্বন্ধ অনুরোধ, পুলিশকে বলে হাওড়া স্টেশনে আপনি ট্যাক্সির সুবন্দোবস্ত করবেন। সেদিন আমি বন্ডেল গেটের কাছে দাঁড়িয়ে আছি ট্যাক্সি ধরার জন্য বিধানসভায় আসব বলে, ট্যাক্সিওয়ালা বলল যেতে পারি, ৪০ টাকা লাগবে। এত অদ্ভুত ব্যাপার! আরেকটা ব্যাপারে অশোকবাবুর বক্তব্যকে আমি সমর্থন করি, অন্য প্রভিন্সে বাস বা ট্রাক প্রবেশ করলে ট্যাক্স দিতে হয়, অন্য প্রভিন্সের যে সমস্ত বাস ও ট্রাক আমাদের এখানে

ঢুকছে তার উপর আপনি ট্যাক্স ধার্য করুন। বেশি বলার সময় নেই, তাই আপনি যে প্রচেষ্টা করছেন সেইগুলিকে আরও ত্বরান্বিত করুন এবং গ্রামবাংলায় আরও কিছু বাস দিন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই পরিবহন মন্ত্রীর বাজেটকে সমর্থন করছি এবং সমর্থন করে দু-একটি ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখছি যে প্রকৃতপক্ষে আমাদের দেশের যে পরিবহন ব্যবস্থা, সেই পরিবহন ব্যবস্থা একটা দেশের উন্নয়ন-এর পরিকাঠামো ধরে রাখার জন্য দরকার এবং সেই উন্নয়ন যাতে কার্যকর হয় তার জন্য এই পরিবহন ব্যবস্থা রাখতে হয় ও সেই পরিবহন ব্যবস্থাকে কাজে লাগানো হয়। আপনারা জানেন কংগ্রেসি রাজত্বে রাজীব গান্ধী যখন মাঝে মাঝে উত্তরবঙ্গে যেতেন, তখন তিনি গিয়ে বলতেন—বামফ্রন্ট সরকার কুছ নেহি কিয়া। আপনারা সেই উত্তরবঙ্গে কি করেছেন? আপনারা ঐ রেল করেছেন, যে রেল অফিসে গন্ডগোল হলে যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন করে দেয়।

[7-30—7-40 P.M.]

উত্তরবঙ্গ পরিবহন যথেষ্ট বাস বিশেষ করে রকেট বাস বৃদ্ধি করেছেন, তারজন্য সাধুবাদ দিতে হবে, কিন্তু দক্ষিণবঙ্গে রাষ্ট্রীয় পরিবহন, কলকাতা রাষ্ট্রীয় পরিবহন ব্যবস্থা যেটা আছে আমার প্রস্তাব হচ্ছে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন এবং কলকাতা পরিবহনের বাস যাতে উত্তরবঙ্গে যায় এবং কলকাতা পরিবহনের বাস যাতে দক্ষিণবঙ্গে যায় তার ব্যবস্থা করতে হবে, তাহলে তার মধ্য দিয়ে একটা ইন্টিগ্রেটেড বাস সার্ভিসের ব্যবস্থা হবে এবং লোকে যাতায়াতের সুযোগ সুবিধা পাবে। সাত্বিক বাবু যেটা বলেছেন যে রকেট বাসের উন্নতি হচ্ছে, যেখানে ভি.ডি.ও. শীততাপ নিয়ন্ত্রণ বাস চলছে সেটা ঠিক, কিন্তু যেসব বাস ডিপোতে চলে সেগুলি চালাচ্ছে না, তার দরজা জানালা নেই। তারপর উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনে ক্লিনারের পদ উঠিয়ে দেওয়া হচ্ছে। ক্লিনার না থাকায় অ্যাকসিডেন্ট হয়েছে। সেজন্য ক্লিনার উঠিয়ে দেওয়ার যে পরিকল্পনা উত্তরবঙ্গে রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশন করেছেন সেটা প্রত্যাহার করা দরকার। এটা প্রত্যাহার করলে কিছু বেকার ছেলে চাকরি পাবে। তারপর যে জিনিসটা করা দরকার সেটা হচ্ছে যাত্রী সাধারণের নিরাপত্তার দিকে ব্যবস্থা নেওয়া দরকার। কারণ, বাসে মাঝে মাঝে ডাকাতি হচ্ছে। পাইলট ভ্যান যেমন মন্ত্রীদের নিয়ে যায় সেই রকম ১৭/১৮ টা বাসকে একসঙ্গে করে তাদের সঙ্গে যেতে একটা পাইলট ভ্যান যায় তার ব্যবস্থা করা দরকার। তারপর বেসরকারি বাসে যে পার্মিট দিচ্ছেন তারা যে রুটের জন্য পার্মিট নিচ্ছে সেই রুটে ২/১ মাস চালিয়ে তারপর যে রুটে বেশি রোজগার হচ্ছে সেই রুটে যাচ্ছে, পার্মিট অনুযায়ী বেসরকারি বাস চালাচ্ছে না আর টি এর দুর্নীতিপরায়ন কর্মচারী এবং অফিসারদের যোগসাজসে। তারপর ডিসওর্ডার বাসগুলি চালানোর জন্য অনেক সময় যাত্রীরা দুর্ঘটনায় পতিত হন। সেজন্য যে ধরণের বাস চালু আছে সেই ধরণের বাসগুলি চালানোর জন্য যেন ব্যবস্থা নেওয়া হয়। সাম্প্রতিককালে ডাক্তার বাবু থেকে শুরু করে বড় বড় ডিগনেটবিদে

প্রাইভেট করে ট্যাক্সি হিসাবে ভাড়া দেওয়া হয়, সেটার উপর নজরদারি করার কোনও সুযোগ পরিবহন দপ্তরের আছে কিনা সেটা দেখুন। তারপর আর টি এর ফর্মেশনে সঠিক নীতি থাকা দরকার, সেটা কি ধরণের পদ্ধতিতে চলছে সেটা মন্ত্রী মহাশয় দেখবেন। তারপর জেলা পরিবহন ব্যবস্থা উত্তরবঙ্গে কিছু নেই, দক্ষিণ বঙ্গের গোসাবা, বাসন্তীতে আছে। উত্তরবঙ্গে পরিবহন ব্যবস্থার যাতে উন্নতি হয় সেটা দেখবেন। সেখানে বাস, ট্রেনের যোগাযোগ ব্যবস্থা অপ্রতুল, সেখানে যাতে যোগাযোগ ব্যবস্থা আরও বেশি সুন্দর করা যায়, সাধারণ যাত্রীদের যাতায়াতের ব্যবস্থা করা যায় সেটা দেখবেন। আর একটা কথা উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনে এস.সি,এস.টি.র রিজার্ভেশন সিট দেওয়ার ব্যাপারে সিডিউল্ড কাস্ট দপ্তর থেকে বলা সত্ত্বেও উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশন সেটা মানছে না। আলিপুরদুয়ার ডিপোতে সেটার অভাব আছে। আর একটা কথা হচ্ছে কলকাতা এবং পাশাপাশি অঞ্চলে রাষ্ট্রীয় পরিবহন বিপুল বাসের ব্যবস্থা করেছেন, আমি জলপাইগুড়ি, শিলিগুড়ি, কুচবিহার মহকুমা শহরে যাতে সার্টেল বাস রাষ্ট্রীয় পরিবহন চালান সেই আবেদন জানিয়ে বিরোধী পক্ষের সমস্ত কাট মোশনের বিরোধিতা করে এবং বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় পরিবহন মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি হাজির করেছেন তাকে সমর্থন করে বিরোধী পক্ষের সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে এই সম্পর্কে দু একটি কথা বলছি। পরিবহন শিল্পের ব্যাপারে একটা টোটাল প্ল্যানিং—দীর্ঘমেয়াদী প্ল্যানিং করার জন্য মাননীয় মন্ত্রীকে একটু ভাবতে অনুরোধ করছি। আমাদের বর্তমান মুখ্যমন্ত্রী একজন প্রখ্যাত, বিজ্ঞ রাজনীতিবিদ্ বলে পরিচিত গোটা ভারতবর্ষে এবং তিনিই সব চেয়ে বিজ্ঞ ব্যক্তি বলে সবার কাছে পরিচিত। তিনি ১৯৬৭ সালের যুক্তফ্রন্ট আমলে পরিবহন মন্ত্রী ছিলেন। ১৯৬৮ সালে তিনি পরিবহনের ব্যাপারে ২০ বছরের জন্য একটা দীর্ঘমেয়াদী পরিকল্পনা করেছিলেন, এটা নিশ্চয় মাননীয় মন্ত্রী মহাশয় জানেন। এর জন্য একটা দীর্ঘমেয়াদী পরিকল্পনা দরকার। আমি ট্রাম এবং বাসকে দুভাগে ভাগ করতে বলি। পরিবহনের অনেক অনেক উন্নতি হয়েছে, কিন্তু আরও উন্নতির কথা ভাবতে হবে। মাননীয় মন্ত্রী বিধানসভার বাইরে বিবৃতি দিয়ে বলেছেন ট্রাম উঠিয়ে দেওয়া হবে। এই সম্পর্কে আমার দু/একটি সাজেশন আছে। ১৯৬৭ সালে ট্রাম অধিগ্রহণ করার পর থেকে আজ পর্যন্ত কোনও উল্লেখযোগ্য লগ্নি করা হয়নি, যাতে করে এই শিল্প নিজের পায়ে দাঁড়াতে পারে। বিশ্বব্যাঙ্কের কঠিন দৃষ্টিভঙ্গির ফলে ট্রামের অগ্রগতি, উন্নতির জন্য দীর্ঘমেয়াদী কোনও পরিকল্পনা নেওয়া হয়নি। পান্ডে কমিশন এই ক্রমবর্দ্ধমান জ্বলন্ত পরিবেশ দূষণের সঙ্কট-এর মোকাবিলায় ভারতের ৬টি শহরে নতুন করে ট্রাম লাইন পাতার সাজেশন দিয়েছিলেন। অথচ সেই সময় বিশ্বব্যাঙ্ক কিন্তু এই কলকাতার ট্রামের যন্ত্রাংশ তৈরি করার কারখানার প্রস্তাব বাতিল করে দিলেন। প্রথম দিকে রাস্তায় ৫০০ করে গাড়ি বের হচ্ছিল, শেষ পর্যন্ত সেটা ৩৮০ তে গিয়ে দাঁড়াল। আপনার বাজেট পুস্তিকায় আয়ের হিসাবটা আপনি স্বীকার করেছেন যে, ১৯৮৭/৮৮ সালে আয় হয়েছে ৬.৯৩ কোটি টাকা। ১৯৮৮-৮৯ সালে সেটা হয়েছে ৭.৫৫ কোটি টাকা। ১৯৮৯-৯০ সালে ৮ কোটিতে দাঁড়ায় যাত্রী ভাড়া না বাড়িয়ে। আপনি যাত্রী সংখ্যার যে হিসাব

দিয়েছেন তাতে দেখা যাচ্ছে ১৯৮৬-৮৭ সালে যাত্রী সংখ্যা ছিল ১৭.৩১ কোটি। আর ১৯৮৯-৯০ সালে এসে সেটা দাঁড়ায় ২১ কোটিতে। অর্থাৎ যাত্রী সংখ্যা অনেক বেড়েছে। এই শিল্পে দীর্ঘ মেয়াদী পরিকল্পনা নেওয়া তো দূরের কথা, ৪৫ খানা নতুন যে ট্রাম কেনা হল তার কোনও ওভারহেড লাইনই তৈরি করা হল না। ফলে গাড়িগুলি নষ্ট হতে আরম্ভ করল। এই শিল্পের উন্নয়নের জন্য ৩ বছর আগে ২০০ কোটি টাকার একটা পরিকল্পনা রচনা করেছিলেন। নিশ্চয় আপনার কাছে টাকাটা বড় কথা। আপনি বলবেন অত টাকা কোথায় পাব—আমিও আপনার সঙ্গে এই বিষয়ে একমত। আমি আপনাকে বলতে পারি দিল্লি ট্রান্সপোর্টের জন্য কেন্দ্রীয় সরকার ২ বছর আগে ১১০০ কোটি টাকার ঋণ মকুব করে দিয়েছে। এই কলকাতা শহর হচ্ছে পূর্ব ভারতের অর্থনীতির একটা প্রাণ কেন্দ্র। কলকাতার আর্থ, সামাজিক ব্যবস্থার উন্নয়নের প্রয়োজনে আমরা কেন এই টাকাটা কেন্দ্রের কাছে দাবি করতে পারি না—এটা একটু আপনাদের বুঝে দেখা দরকার। ট্রাম এখনও গরীবের পরিবহন। এখনও ৩৫/৪০/৪৫/৫০ পয়সা ভাড়া আছে। ১৬ কিলোমিটারের উপর ৭০ পয়সা ভাড়া আছে। সেই জন্য আমি আপনাকে বলব যে, এই বিষয়টি ভাবা উচিত। বিশ্বব্যাঙ্কের সমীক্ষায় বলা হয়েছে ভরতুকি দিতে হবে। বর্তমানে কোনও মেট্রোপলিটান শহর ভরতুকি ছাড়া চলে না। ভরতুকি কমানোর চিন্তা ভাবনা করতে হবে লোন ক্যাপিটালাইজড করে। সুদ কমিয়ে নেওয়া যায়। ক্যাপিটালাইজড্ করে দেয় লোন। তাহলেই দেখবেন লস কমে যাবে। যে কোনও রাজ্যের সেবা মূলক প্রতিষ্ঠান ট্রাম, বাসগুলিতে ভরতুকি দিতে হবে। কি করে মিনিমাইজ করা যায় সেটা ভাবতে হবে। ট্রামের উপর ধাক্কা কম যায়নি। পাতাল রেলের সময় ভবানীপুরে ট্রাম লাইন তুলে দেওয়া হল। গ্যালিফ স্ট্রিটে ট্রাম লাইন দীর্ঘদিন পড়ে ছিল। বেন্টিক স্ট্রিটে লাইন পাতা হয়নি। আমার নিজের অভিজ্ঞতায় আমি এইটুকু বলতে পারি যে, ভবানীপুরে লাইন পাতা হলে বছরে প্রায় ১ কোটি টাকা ইনকাম হবে।

[7-40—7-50 P.M.]

এখানে দক্ষিণবঙ্গ এবং উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের অনেক উন্নতির ফলে নিশ্চয় পরিবহন ব্যবস্থার উন্নতি হয়েছে এবং এর ইনফ্রাস্ট্রাকচারেরও উন্নতি হয়েছে এ সম্বন্ধে বিরোধীদলের মাননীয় সদস্যারা যাই বলুন না কেন। এর পর আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে সাজেশন আকারে কতকগুলি বক্তব্য রাখব। প্রথম কথা হচ্ছে, ক্যালকাটা আরবান ট্রান্সপোর্ট প্রজেক্ট ২৯০ খানি বাস কেনা হয়েছিল এবং সেগুলি অকেজো হয়ে পড়ে আছে। এক্ষেত্রে গিয়ার বক্স এবং ইঞ্জিন চেঞ্জ করতে ১/২ বছর লাগবে, এগুলি রিজেক্ট না করে রিপ্লেসমেন্ট করুন। এ গুলি নতুন করে চালানো হলে মানুষের সুবিধা হবে। তারপর অসীম দাশগুপ্তর, ওয়ান ম্যান কমিটির রিপোর্ট আপনার কাছে আছে, আপনি সেই রিপোর্ট আশা করি দেখেছেন। ভবিষ্যতে, ওয়ার্কশপগুলিকে, ট্রান্সপোর্টের ওয়ার্কশপগুলিকে কেবলমাত্র রিপেয়ারিং শপ হিসাবে ব্যবহার না করে সেগুলিকে ম্যানুফ্যাকচারিং সেন্টার যাতে করা যায় সেটা দেখবেন। তারপরে আমরা দেখছি যে লক্ষ লক্ষ টাকার স্পেয়ার পার্টস্ পড়ে পড়ে নষ্ট হচ্ছে।

এগুলিকে যাতে সঠিকভাবে ইউটিলাইজ করা যায় সেটা দেখবেন। সেখানে একসঙ্গে বহু টাকার স্পেয়ার পার্টস্ যাতে কিনে ফেলে রাখা না হয় সেটা দেখতে হবে। তারপর আপনাকে বিনয়ের সঙ্গে একটা কথা বলছি যে, ভরতুকি যেটা দিতে হয় তাকে কি করে মিনিমাইজ করা যায় সেটা দেখুন। লোনটা কি করে ক্যাপিটালাইজ করা যায় এবং সুদটা কি করে একটা ব্যবস্থার মধ্যে আনা যায় আমার অনুরোধ সে সম্পর্কে আপনি কেন্দ্রীয় সরকার ও রাজ্যসরকারের সঙ্গে কথা বলুন। মাননীয় অর্থমন্ত্রী কথায় কথায় একদিন রাষ্ট্রীয় পরিবহন পেনশন প্রথা চালু করার কথা বলেছেন। আপনি সে ব্যাপারে কোনও অগ্রগতি হয়েছে কি না আশা করি বলবেন। রাষ্ট্রীয় পরিবহন ৫ শোর মতোন লোক স্বেচ্ছায় অবসর নিয়েছেন কিন্তু তাদের ওয়ারিশগন চাকরিও পায়নি আবার টাকাও পায়নি। তারপর স্টেট ট্রান্সপোর্টে যে সমস্ত ট্রেনি ড্রাইভার এবং কনডাক্টার আছেন তারা বছরের পর বছর কাজ করে যাচ্ছেন। তাদের দায়দায়িত্ব কম। তারা অনেক বেনিফিট লস করছে। তাদের রেগুলারাইজ করার কথা আপনাকে ভাবতে হবে। এরপর আমি ইউনিয়নের প্রসঙ্গে আসছি। শ্রমিক ইউনিয়ানগুলি যদি কেবলমাত্র মন্ত্রী এবং আমলাদের উপর দায়দায়িত্ব চাপিয়ে চুপ করে বসে থাকে তাহলে শিল্প বাচবে না। আমলাদের শিল্পের নিকট দায়বদ্ধতা কম। যে শ্রমিক সচেতন, যে ইউনিয়ন দায়বদ্ধ শিল্পের কাছে তার দায়বদ্ধতা কেবল মাত্র অধিকারের জন্য আন্দোলন করতে শেখায় না। সেখানে শিল্পের প্রয়োজনে তার কাছে আত্মত্যাগ করার দাবিও আছে। কাজেই শিল্পের পুনরুজ্জীবনের জন্য শ্রমিকদের উৎসাহিত করে তোলার উদ্যোগ নিতে হবে কর্তৃপক্ষকে। আমার আবেদন, একটি দীর্ঘমেয়াদি পরিকল্পনার কথা আপনি ভাবুন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তৎকালীন সময় করেছিলেন। দীর্ঘমেয়াদি পরিকল্পন্যার কথা আজকে আপনাকেও ভাবতে হবে। আমাদের প্রধানমন্ত্রী বারবার শিল্পের পরিচালনার ক্ষেত্রে শ্রমিকদের অংশ গ্রহণের কথা বলেছেন। আপনিই পারেন ইউনিয়নগুলির মধ্যে ঝগড়া কমিয়ে শ্রমিক প্রতিনিধিদের নিয়ে আলাপ আলোচনা করে একটা ঐক্যবদ্ধ প্রচেষ্টা নিয়ে এই শিল্পকে বাঁচাতে। আগামীদিনে যাতে স্টেটওয়াইজ পরিকল্পনা করা যায় সেটা আপনি ভাববেন। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদলের সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, আজকে এখানে পরিবহন মন্ত্রী আনিত পরিবহন দপ্তরের বাজেটের বিরোধিতা করে আমাদের কাট মোশনের সমর্থনে আমি আমার বক্তব্য উপস্থাপিত করছি। পরিবহন মন্ত্রী মহাশয় নিশ্চয়ই এটা উপলব্ধি করছেন যে, সামগ্রিকভাবে পশ্চিমবাংলার পরিবহন ব্যবস্থা বিপর্যস্ত। এবং আমি সেটাই খুবই সিনপসিস করে বলতে চাই। মফঃস্বলে কার্যত বাস নেই, কলকাতা শহরে স্টেট বাস আছে, কিন্তু ভালভাবে চলে না, ট্রাম ভালভাবে চলে না, প্রাইভেট বাস কিছু সার্ভিস দেয়, মিনি বাসের ব্যবহার অত্যন্ত খারাপ, ট্যাক্সি এবং অটো ছাড়া চলতে চায় না। এরপরে আছে রাস্তার খারাপ অবস্থা, ট্রাফিক জ্যাম। সার্কুলার রেল আছে, কিন্তু তাতে ভাল যাত্রী হয় না। আমাদের যে লঞ্চ সার্ভিস আছে তা হয়ত একটু ভাল যেটা মাননীয় মন্ত্রীর দপ্তরের অধীনে চলে এবং

যেটা মোটামুটি ভালভাবে চলছে আমাদের পরিবহন ব্যবস্থার মধ্যে সেটা হচ্ছে মেট্রো রেল এবং মফঃস্বলে ইলেকট্রিক ট্রেন চলছে। এই হচ্ছে মোটামুটি রাজ্যের পরিবহন ব্যবস্থার চিত্র। যদি আমরা পশ্চিমবাংলার পরিবহন ব্যবস্থাকে সামগ্রিকভাবে কনসেন্টট্রেট করে বোঝবার চেষ্টা করি তাহলে বুঝব যে, কলকাতা শহরে মেট্রো রেল এবং মফঃস্বলে ইলেকট্রিক ট্রেন ছাড়া ভালভাবে আর কিছুই চলছে না। হ্যাঁ, কিছুটা চলছে মন্ত্রী মহাশয়ের লঞ্চ সার্ভিস। মাননীয় মন্ত্রী মহাশয়, আমি প্রথমেই আপনাকে বলছি যে, এখানে ভরতুকি নিয়ে অনেক কথাই হয়েছে। পৃথিবীর সমস্ত দেশেই পরিবহন ব্যবস্থায় ভরতুকি দেওয়া হয়। সাবসিডি ছাড়া পৃথিবীর কোনও বড় শহরে সরকারি উদ্যোগের পরিবহন ব্যবস্থা সফল ভাবে রূপায়িত হতে পারে না। কিন্তু আমাদের কলকাতা শহরে বা পশ্চিমবাংলায় যে পরিমাণ ভরতুকি দিতে হচ্ছে এত ভরতুকি পৃথিবীর অন্য কোনও জায়গায় কোনও ভাবেই দেওয়া হয় না বলেই আমার মনে হয়। আপনি যদি মনে করে থাকেন কলকাতার পরিবহন সমস্যা সারফেস্ ট্রান্সপোর্ট দিয়েই মোটামুটিভাবে মিটিয়ে ফেলবেন, তাহলে আপনি ভুল করবেন, আপনি তা কোনও দিনই মেটাতে পারবেন না। কারণ কলকাতার রোড এরিয়া হচ্ছে মোট এলাকার মাত্র ৬ পারসেন্ট, দিল্লিতে যেখানে ২০ পারসেন্ট এবং বোম্বাইতে যেখানে ১৫ পারসেন্ট। সুতরাং রাস্তা না বাড়িয়ে বাস বাড়ালে কলকাতা শহরে ট্রাফিক জ্যাম বাড়বে। অতএব আপনাকে মফঃস্বলের দিকে বাস বাড়াবার সিদ্ধান্ত নিতে হবে। কিন্তু কলকাতা শহরের জন্য আপনাকে র‍্যাপিড ট্রানজিট ব্যবস্থা করতে হবে। যে কারণে ইন্দিরা গান্ধী মেট্রো রেল করে গেছেন এবং বরকত গনী খানচৌধুরী সে কাজকে আরও প্রসারিত করে গেছেন। গনী খানচৌধুরী সার্কুলার রেলও চালু করে গেছেন সুদূর প্রসারি দৃষ্টিভঙ্গী দিয়ে। আজকে সেই সার্কুলার ট্রেনকে শুধু উত্তর-দক্ষিণ দিয়েই নয়, পূর্ব-পশ্চিম দিয়েও টানতে হবে। মেট্রো রেলকে লবণ-হ্রদ থেকে রাম-রাজাতলা এবং টালিগঞ্জ থেকে গড়িয়া পর্যন্ত সম্প্রসারণের প্রস্তাবকে কার্যকর করতে হবে। সার্কুলার রেলকে উল্টোডাঙা থেকে দমদম পর্যন্ত সম্প্রসারিত করতে হবে, এটা হলে মফঃস্বল থেকে যাত্রীরা সরাসরি বি.বা.দি. বাগ পর্যন্ত চলে আসতে পারবেন। তারপর ইনল্যান্ড ওয়াটার সিস্টেমকে আরও বেশি সম্প্রসারিত করতে হবে। তারজন্য বাগজোলা খাল এবং টালিনালার সংস্কার করতে হবে এবং সেখান দিয়ে লঞ্চ চালাবার ব্যবস্থা করতে হবে। এই ধরণের ইনল্যান্ড ওয়াটার সিস্টেমের মাধ্যমে লঞ্চ চালাবার ব্যবস্থা করতে পারলে কলকাতা শহরের বাস এবং অন্যান্য যান-বাহনের ওপর থেকে চাপ কমবে। এরপর আমি ব্যয়ের দিকে আসছি। ভরতুকির যে প্রশ্নটি নিয়ে আজকে এখানে বারবার আলোচনা হয়েছে সেটাকে আমি সিনোসিস করে বলতে চাই, আপনার বাজেটের এক্সপ্ল্যানেটরি মেমোরেন্ডাম ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট, ক্যালকাটা ট্রামওয়েজ, সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টকর্পোরেশন ইত্যাদি সকলকে এবারের বাজেটে ঠিক করেছেন কত ভরতুকি দেবেন, ৪৪ কোটি ৪ লক্ষ ৯৭ হাজার টাকা। আপনার বাজেট বক্তৃতায় আপনি বলেছেন এই পরিমান টাকা আপনাকে ভরতুকি দিতে হবে।

[7-50—8-00 P.M.]

আর লোন দেবেন কত? ৩১ কোটি টাকা। ৪৪ কোটি টাকা ভরতুকি এবং ৩১ কোটি টাকা লোন দেবেন। ১৯৮৭-৮৮ সালে অ্যাভারেজ লস বলছেন ৩৭৭ কোটি ১৩ লক্ষ ৫০ হাজার টাকা। এটা স্বভাবতঃই আতঙ্কিত হবার মতো একটা সংখ্যা। এই চারটি সংস্থার অ্যাভারেজ লস আজকে যে জায়গায় গিয়ে পৌছেছে তাতে সেটা নিয়ে এখানে আলোচনা গুরুত্ব দিয়ে হতে পারে। ১৯৮৭-৮৮ সালে ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট লস করেছে ৩৪ কোটি ৫ লক্ষ ৬৭ হাজার টাকা, ক্যালকাটা ট্রাম কোম্পানি লস করেছে ১৬.৭০ কোটি টাকা, এন.বি.এস.টি.সি. লস করেছে ৭.৯৫ কোটি টাকা এবং এস.বি.এস.টি.সি. লস করেছে ২.৪৮ কোটি টাকা। এগুলো স্টেট লস। এই লস সরাসরিভাবে চারটি সংস্থা থেকে হয়েছে। ট্রামের ব্যাপারে এখানে আলাচনা হয়েছে। ১৯৭৮-৮৯ সালে কলকাতায় ট্রামের সংখ্যা ছিল ৪৩৮, ১৯৮৯-৯০ সালে দাঁড়িয়েছে ৩৯০ টিতে। উনি বলেছেন, পরবর্তীকালে ৭৫ পারসেন্ট ট্রাম রাস্তায় নেমেছে, ২৫ পারসেন্ট ট্রাম অপারেট করতে পারেনি। সি.এস.টি.সির বাসের সংখ্যা ছিল ১৯৭৮-৮৯ সালে ১১৮৮, ১৯৮৯-৯০ সালে সেই সংখ্যাটি দাঁড়িয়েছে ১১৫৪তে। এবারে বলছি ১৯৮৭ থেকে ১৯৯০ সালের মধ্যে ৫৫৪টি নতুন বাস কিনেছেন, কিন্তু এই পাঁচ বছরে ১৯৯০ সালে এসে সেই বাসের সংখ্যাটি কমে যাচ্ছে। ১৯৮৯-৯০ সালে পরিবহন দপ্তর বাস বাতিল করেছে ১৩১টি, ১৯৮৮-৮৯ সালে ৩০৭টি। অর্থাৎ দুই বছরে ৪৩৮টি বাস বাতিল হয়ে গেছে। এটা একটা ভয়ঙ্কর চিত্র। কাজেই এ-সম্পর্কে আমাদের অবহিত করবেন এটা আমার বিশ্বাস। আমার আগে সুব্রত মুখার্জি বলেছেন যে, ১৯৮২ থেকে ১৯৮৪ সালের মধ্যে ২৯১ টি দোতলা বাস ২৩.৯১ কোটি টাকা দিয়ে কেনা হয়েছিল, কিন্তু তারমধ্যে ১৬২টি বাস সম্পূর্ণ অকেজো হয়ে গেছে। এরজন্য রাজস্ব ক্ষতি হয়েছে ১৭কোটি ৭৩ লক্ষ ২৫ হাজার টাকা। এই বাসগুলি এতই উন্নত ধরণের ছিল যে, সেগুলো কলকাতায় চলতেই পারল না! যেভাবে ডবল ডেকার বাস কিনলেন ১৯৮২ সালে এবং তারপরই ১৬২টি বাস যেভাবে অকেজো হয়ে গেল, এটা নিশ্চয়ই দপ্তরের পক্ষে অত্যন্ত দৈন্যতার চিত্র। এখানে ট্রাম উঠিয়ে দেবার প্রশ্নে আলোচনা হয়েছে। আমরা বলি, ট্রাম কেন উঠিয়ে দিচ্ছেন জানেন? এ-ব্যাপারে রাস্তায় একটা কথা চালু হয়েছে যে, ট্রামের স্পেয়ার পার্টস্ মল্লিকবাজারে বিক্রি করা যায় না, কারণ তা কিনবে কে? কিন্তু বাসের স্পেয়ার পার্টস বিক্রি করা সম্ভব। সেজন্যই ট্রাম উঠিয়ে দেবার কথা বলা হচ্ছে। আজকে এই কথা মানুষ বলছে। কিন্তু আমি বলি, ট্রাম চালালে পরিবেশ দূষিত হয় না। এছাড়া বয়স্ক মানুষের কাছে ট্রাম একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ পরিবহন ব্যবস্থা, কারণ তাঁরা প্রাইভেট বাস বা মিনিবাসে চড়তে পারেন না। মিনিবাস নিয়ন্ত্রণ করবার কোনও ব্যবস্থা নেই। এই স্পিড নিয়ন্ত্রণের ব্যাপারে পুলিশ (ট্রাফিক) দপ্তরের সঙ্গে যত কথাই বলে থাকুন না কেন, সেটা কখনই কার্যে রূপায়িত করতে পারেননি। কলকাতা শহর এবং হাওড়া এলাকায় বেআইনি ট্রান্সপোর্ট কোম্পানি এবং গোডাউন আছে। কলকাতা এবং হাওড়াতে তিন হাজার ট্রান্সপোর্ট কোম্পানি আছে। ওখানে এক হাজার গোডাউন আছে। বিনা লাইসেন্সে এরা ব্যবসা চালিয়ে যাচ্ছে। উপযুক্ত লাইসেন্স ছাড়া কেউ মাল লোডিং এবং

আনলোডিং করতে পারে না। কিন্তু কলকাতা এবং হাওড়াতে লাইসেন্স ছাড়াই ট্রান্সপোর্ট কোম্পানিগুলো লোডিং-আনলোডিংয়ের ইল্লিগাল কাজ করে কোটি কোটি টাকা উপার্জন করছে। বিভিন্ন জায়গায় ট্রাফিক হ্যাজার্ড সৃষ্টি করে চলেছে, সেখানে লরিগুলোকে দাঁড় করিয়ে ট্রাফিক কনজেমশন সৃষ্টি করছে। লাইসেন্স ছাড়া কেউ যদি গাড়ি চালায় তাহলে দুবার জেল দেবার মতো আইন সরকারের হাতে আছে। আন্ডার সেকশন ১২৩ অব দি মোটর ভেইকেলস্ অ্যাক্ট, আন্ডার সেকশন ১৯৩ অব দি নিউ মোটর ভেইকেলস্ অ্যাক্টে বলা হয়েছে যে এই রকম কাজ করলে দু'বছর পর্যন্ত জেল দিতে পারা যায় এবং জরিমানা আদায় করা যেতে পারে। এত সংখ্যক ট্রান্সপোর্ট কোম্পানি উঠেছে, এগুলোকে নিয়ন্ত্রণ করবার মতো কোনও ব্যবস্থা আপনার দপ্তর বা সরকার কি নিতে পেরেছেন? যাদের আইন অনুসারে জেলে যাবার কথা ছিল সেই সমস্ত ট্রান্সপোর্ট কোম্পানিগুলোর মালিকরা বহাল তবিয়তে কারবার চালিয়ে যাচ্ছে। আপনার দপ্তরের একজন মন্ত্রী অসাধু ট্রান্সপোর্ট ব্যবসায়িকে সম্পূর্ণ ভাবে নিজের নিজের লেটার হেডে চিঠি লিখে জানিয়ে দিলেন যে তাঁকে পদ্মশ্রী উপাধিতে ভূষিত করা হোক। আপনার এটা জানা দরকার, এমন অনেক গোডাউন আছে যেখানে দাহ্য পদার্থ থাকছে, হাইলি ইনফ্লেমেবল্ হ্যাজার্ড কেমিকেলস্ ইত্যাদি থাকছে। এই কারণে আমি বলব ট্রাফিক এবং মাল চলাচল এর ক্ষেত্রে এই যে বাধা সৃষ্টিকারি ব্যবস্থা এসম্পর্কে আপনি অত্যন্ত সুনির্দিষ্টি এবং সদ্বর্থক পদক্ষেপ গ্রহণ করুন। এই ব্যবস্থা চালু থাকলে কলকাতার মানুষের অভিযোগ কোনওদিন মিটবে না। কলকাতা শহর এবং পার্শ্ববর্তী এলাকাতে পথ দুর্ঘটনা বাড়ছে। পথ দুর্ঘটনা যখন যে এলাকায় হচ্ছে তখন আপনার দপ্তর বা পুলিশ প্রশাসন থেকে দু'চারটি করে সেখানে বাম্প তৈরি করে দিচ্ছেন। ফলে পথ দুর্ঘটনা যেভাবে হচ্ছে তার নিয়ন্ত্রণ আর.টি.এ., এস.টি.এ. এই কমিটিতে বিরোধীদলের প্রতিনিধিরা বা সংশ্লিষ্ট এলাকার জনপ্রতিনিধিরা থাকতে পারেন কি না সে সম্বন্ধে আপনাকে এখানে প্রশ্ন করা হয়েছিল, আপনি উত্তরে বলেছিলেন যে পূর্বতন কংগ্রেস সরকারের নীতিই আপনারা অনুসরণ করছেন। এই যদি আপনার সরকারের নীতি হয় তাহলে এটা বুঝলাম যে কংগ্রেস আমলের নীতি বা তাঁদের গৃহীত নিয়মই আপনারা অনুসরণ করে চলেছেন এবং সেজন্যই কলকাতার আর.টি.এ., এল.টি.এ. কমিটিতে একজনও বিরোধী দলের প্রতিনিধিকে রাখতে চান না, সেজন্যই রাখলেন না। সেজন্যই আমরা দেখছি যে কলকাতা আর.টি.এ. বা এল.টি.এ. কমিটিতে বাসের রুট পার্মিট দেওয়ার ক্ষেত্রে ব্যাপক দুর্নীতি দেখা দিয়েছে। অর্থের বিনিময়ে সব কিছু হচ্ছে। টাকা না পেলে কোনও অবস্থাতেই বাস রুটের পারমিট পাওয়া যাচ্ছে না। সেইক্ষেত্রে সম্পূর্ণ পার্টিজান ওয়েতে দলীয়ভাবে কুক্ষিগত করে রেখেছেন। এর বিরুদ্ধে আমাদের প্রতিবাদ করতে হয়েছে। আজকে আপনি কলকাতাতে ওয়ান ওয়ে ট্রাফিক চালু করেছেন। কলকাতার ক্ষেত্রে ওয়ান ওয়ে ট্রাফিক ব্যবস্থাটাকে আমরা মোটামুটিভাবে সমর্থন করেছি। অনেকক্ষেত্রে এই ওয়ান ওয়ে ট্রাফিকের জন্য মানুষ উপকার পাচ্ছেন ঠিকই কিন্তু আমরা দেখছি অনেক জায়গায় কিছু কিছু অসুবিধা দেখা দিচ্ছে। যেমন ডি.সি. (ট্রাফিক)কে আমি বলেছিলাম যে গণেশ এভেনিউতে বেলা দু-আড়াইটার সময় গাড়ি যেতে পারছে না, সেজন্য একটা রোড মার্কিং করে দেওয়া

হয় যেন রোডগুলোতে। এটা আপনার দপ্তরকে বা ডি.সি.(ট্রাফিক)কে বলে বলেও করানো যাচ্ছে না। ট্রাফিক সিস্টেমটা সব জায়গাতে ঠিক থাকছে না। বহু জায়গাতে ওয়ান ওয়ে ট্রাফিক ব্যবস্থা চালু করে আপনি সফল হলেও বহু জায়গাতে আবার ওয়ান ওয়ে ট্রাফিক ব্যবস্থাটাতে প্রবলেম দেখা যাচ্ছে।

[8-00—8-10 P.M.]

এরপরে আমি আসছি স্টাফ বাস রেসিও এবং কিলোমিটার রান পারলিটার অফ ডিজেল সম্পর্কে বলতে। আপনার স্টাফ বাস রেসিও ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি এক একটা বাস পিছু এবং আমার কাছে অষ্টম ফিনান্স কমিশনের রিপোর্ট আছে সেটা আমি পেস করতে পারি। যদিও এই রিপোর্ট অনেক পিছনের তা সত্ত্বেও ওই রিপোর্টে বলেছে যে আপনার এক একটা বাসের পেছনে তখনকার রিপোর্ট অনুযায়ী ১২ জন করে একটা বাস পিছু থাকার দরকার। এই স্টাফ বাস রেসিও যে কোনও রাজ্যের থেকে বেশি। আর পার লিটার কত কিলোমিটার যাচ্ছে—সবচেয়ে কম, মাত্র ২.৬২ তাও আজ থেকে ১২ বছর আগের কথা। অর্থাৎ আমি যেকথা বলতে চাই সেটা হচ্ছে যে, স্টাফ বাস রেসিওতে আপনারা ভারতবর্ষের মধ্যে প্রথম আর পার লিটার কিলোমিটার রানে ভারতবর্ষের মধ্যে লোয়েস্ট। সুতরাং আপনার দপ্তরের মধ্যে চরম দুর্নীতি চলছে। এই যে ইনফ্রাস্ট্রাকচারের অভাব এটা অষ্টম ফিনান্স কমিশনে বলা হয়েছে। এই যে অযোগ্যতা আপনার দপ্তরে এই সম্পর্কে সুনির্দিষ্ট বক্তব্য ব্যাখ্যা করতে হবে। আপনি সবচেয়ে বেশি স্টাফ নিয়ে এই কাজ করতে পারলেন না। এরপরে আমি আসতে চাই ইনল্যান্ড ওয়াটার ট্রান্সপোর্টের প্রশ্নে—এখানে যে ট্রেনিং সেন্টার ছিল সেই ট্রেনিং সেন্টারটা সম্পূর্ণভাবে আপনার দপ্তর থেকে বন্ধ করে দেওয়া হল। এই ট্রেনিং সেন্টারটা বন্ধ করে দেওয়া হল কেন? এর ডিরেক্টর পদে ছিলেন একজন মেরিন ইঞ্জিনিয়র, তাঁকে সরিয়ে দিয়ে ডি.সি. গুপ্তকে বসিয়ে দিলেন। তাঁর বিরুদ্ধে অভিযোগ করেছেন আপনার কো-অর্ডিনেশন কমিটি এবং সমস্ত কর্মচারী ইউনিয়ন আপত্তি করেছেন। সেই চিঠির অনুলিপিও আমার কাছে আছে। জানি না কোন অজ্ঞাত কারণে এই অফিসারকে যেমন তেমন করে বসানোর জন্য এতো উদ্যোগ নিয়েছেন। তারপরে দমদমে প্রিপেড ট্যাক্সি নিয়ে একটা কেলেঙ্কারী চলছে। এই প্রিপেড ট্যাক্সি বেঙ্গল ট্যাক্সি অ্যাসোসিয়েশনের সঙ্গে রয়েছে এবং এরা প্রত্যেক ট্যাক্সি পিছু বেআইনিভাবে ৩ টাকা করে আদায় করছে। এইভাবে বছরে প্রায় ৫ লক্ষ টাকা, ১০ লক্ষ টাকা এই প্রিপেড ট্যাক্সির মাধ্যমে বেঙ্গল ট্যাক্সি অ্যাসোসিয়েশন আমদানি করছে। এর বিরুদ্ধে সরকার কোনও বলিষ্ঠভাবে সিদ্ধান্ত নিচ্ছেন না? এই প্রিপেড ট্যাক্সি তো সরকার নিজের উদ্যোগে চালাতে পারতেন তাহলে এটা অত্যন্ত গ্রহণযোগ্য সিদ্ধান্ত হতে পারত। তারপরে আপনি আরেকটা সিদ্ধান্তের কথা ঘোষণা করেছেন সেটা হচ্ছে জাপানি একটা ওই সিডি নামে এক একটি সংস্থার মাধ্যমে আপনি পার্কিংয়ের ব্যবস্থা করেছেন। জাপানি সংস্থা পাকিংয়ের ব্যবস্থা করবেন বা ফ্লাইওভারের ব্যবস্থা করবেন খুব ভালো প্রস্তাব, এটা আপত্তি করছি না। এতে কলকাতার যানজট কিছুটা কমবে এবং

সমস্যা কিছুটা মেটানো যাবে। কিন্তু আমার প্রশ্ন যে আপনি কি ভারতবর্ষের মধ্যে কোনও ভালো কনস্ট্রাকশান কোম্পানি কে দিয়ে এই পদক্ষেপ নেওয়া যায় কি না এবং প্রস্তাবটি কার্যকর করা যায় কিনা ভেবে দেখলেন না? আমার মনে হয় এই বিষয়টা একটু ভেবে দেখলে ভালো হয়। এরপরে আমি আসতে চাই মোটর ভেইকেলসের দুর্নীতি সম্পর্কে। জেলা থেকে কলকাতার আর টি এ পর্যন্ত সমস্ত মানুষ এই মোটর ভেইকেলস দপ্তর সম্পর্কে অভিযোগ করেছেন এবং আমার মনে হয় এ পক্ষের এবং ওপক্ষের সকলেরই অভিযোগ আছে যে মোটর ভেইকেলস্ হচ্ছে একটা দুর্নীতির আড্ডাখানা। আপনার ট্যাক্সের বাজেট পাবলিকেশন নং ৪ অফ ১৯৯০-৯১ মেজর হেড ২০৪১ ট্যাক্স অন ভেইকেলস্ ১ কোটি ২৫ লক্ষ ৮০ হাজার টাকা ধরা আছে। ১৯৮৭ সালে সেটা ১ কোটি ৬৫ লক্ষ ৩০ হাজার টাকা ধরা ছিল। কিন্তু অ্যাকচুয়াল রিসিপ্ট যেটা পাচ্ছি সেটা হচ্ছে ৩০ কোটি ৭২ লক্ষ ১০ হাজার টাকার থেকে মোটর ভেইকেলস্ দপ্তরে কমছে ২৩ কোটি ১১ লক্ষ ৪৪ হাজার। অর্থাৎ আপনার ৭ কোটি টাকার মতো কমেছে আপনার বাজেট পাবলিকেশনের নং ৪ মেজর হেড ২০৪১ একথা বলা আছে। সুতরাং আপনার অ্যাকচুয়াল রিসিপ্ট বলা আছে ৩০ কোটি ৭২ লক্ষ ১০ হাজার টাকার থেকে মোটর ভেইকেলস্ দপ্তরে ২৩ কোটি ১১ লক্ষ ৪৪ হাজার নেমে এসেছে। এই দপ্তরের কাজ কর্ম সম্পর্কে আপনি একটা তদন্ত কমিশন করুন। মটর ভেইকেলস দপ্তরের সীমাহীন দুর্নীতি, এই দুর্নীতির ব্যাপারে আপনাকে বলব, আপনি একটা তদন্ত কমিশন বসান। যখন কোনও লাইসেন্সের জন্য ঐ বেলতলার অফিসে যেতে হয়, তখন ঐ মটর ভেইকেলস দপ্তর টাকা ছাড়া কথা বলে না, আর.টি.এ. দপ্তর টাকা ছাড়া কথা বলে না, ওখানে টাউডরা বসে থাকে সেখানে পয়সা ছাড়া এক কদমও এগুনো যায় না। পশ্চিমবঙ্গ একমাত্র রাজ্য যাদের আন্তঃ রাজ্য বর্ডার চেকপোস্ট নেই, আন্তঃ রাজ্যের লরির কাছ থেকে টাকা আদায় করতে হবে, রাত্রে জাতীয় সড়কগুলিতে নিরাপত্তার জন্য আপনি আরও বেশি করে টাকা ব্যয় করুন। সমাজবিরোধী অধ্যুষিত কুখ্যাত এলাকা দিয়ে প্রাইভেট বাস যাওয়া ভয়াবহ ব্যাপার হয়ে দাঁড়িয়েছে, আপনার সরকারি বাসগুলোতে পুলিশ প্রহরা থাকে, কিন্তু প্রাইভেট বাস বা লরিতে থাকে না, তাই পুলিশ প্রহরাকে জোরদার করার জন্য অনুরোধ জানাচ্ছি। আপনি যে মিনিবাস ফ্রেট কমিশনটা করেছেন দীপেন ঘোষের নেতৃত্বে তার অগ্রগতি কতটা করলেন সেটাও জানা দরকার। প্রাইভেট বাসের ভাড়া আপনি বাড়াতে চলেছেন, কিন্তু ভাড়া আপনি বাড়াতে পারছেন না যেহেতু সামনে কলকাতা কর্পোরেশনের নির্বাচন এবং মিউনিসিপ্যালিটির নির্বাচন। কারণ ভাড়া বাড়লেই তো জনমানসে এর প্রতিক্রিয়া ঘটবে। আপনারা পেট্রোল ডিজেলের দামের ব্যাপারে আপনাদের বন্ধু সরকারের কাছে একটা চিঠি দিয়েছিলেন, কিন্তু বন্ধু সরকার সেই চিঠি ওয়েস্ট পেপার বক্সে ফেলে দিলেন; পেট্রোল ডিজেলের দাম কমলো না, টায়ার টিউবের দাম কমলো না। আপনি তো সংগঠন করে বড় হয়েছেন, আপনি ভাল লোক, কিন্তু পেট্রোল, ডিজেলের দাম কমাবার ব্যাপারে যে চিঠি দিয়েছিলেন, টায়ার-টিউবের ব্যাপারে যে চিঠি দিয়েছিলেন সেই ব্যাপারে সরকার এখন কি পদক্ষেপ নিচ্ছেন এই কথা না বললে আর চলবে না, এই ব্যাপারে নিশ্চয়ই আপনি

আমাদেরকে আপনার বক্তব্যের সময় অবহিত করবেন। এই বলে আপনার ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের কাট-মোশনের প্রতি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীর ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন করে ও বিরোধী বন্ধুদের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে কয়েকটি কথা এখানে বলতে চাই। আজকে পরিবহন ব্যবস্থার যে উন্নতি ঘটেছে এটা এখানে প্রচার করতে হবে, লোকসান কমেছে কিনা, এমপ্লয়মেন্ট হয়েছে কিনা, জনগনকে সুযোগ-সুবিধা দেওয়া গিয়েছে কিনা, মেইনটেনেন্স করার জন্য কোনও ব্যবস্থা হয়েছে কিনা এবং এই দপ্তরের কর্মচারিদের ও অফিসারদের মধ্যে কাজের গতি সৃষ্টি করা গিয়েছে কি না সেটা বললেন না, শুধু অন্ধ-ধৃতরাষ্ট্রের মতো বিরোধিতা করে গেলেন, যেগুলি সমর্থন করা উচিত তাও করলেন না। যেহেতু বামফ্রন্ট সরকার .. পরিবহন ব্যবস্থার অগ্রগতি ঘটেছে সেইহেতু বিরোধিতা করতে হবে; তাই বিরোধিতা করলেন। আমি বক্তৃতা করে নয়, হিসেব দিয়ে দেখিয়ে দেব, আজকে ভেইকেলের সংখ্যা যেখানে ছিল ৮৬-৮৭তে নর্থ বেঙ্গলে ৩০১টি, সেখানে আজকে ৬৯৮ টি বাস চালানো হয়েছে। শুধু তাই নয় সেখানে ২০৭ খানা রুট ছিল, সেখানে আজকে ৩২৭টি রুট চালু করা গিয়েছে। আপনি যদি কোনও ছোট গঞ্জে যান তাহলেও দেখবেন সেখানে দূরপাল্লার বাস পাওয়া যাচ্ছে। আমাদের জেলায় যদি যান তাহলে দেখবেন কৃষ্ণনগরে একটা বাস টার্মিনাস হয়েছে, এটা জেলা কভার করছে। প্রচুর নতুন বাস চালু হয়েছে—কল্যানী থেকে করিমপুর, কল্যানী থেকে ময়নাগুড়ি, কল্যানী থেকে কলকাতা, কল্যানী থেকে চুঁচুঁড়া, ব্যান্ডেল, আবার কৃষ্ণনগর থেকে কল্যানী বাস যাতায়াত করছে। কল্যানী থেকে নতুন সেতু করেছে সেই সেতু দিয়ে চুঁচুড়া থেকে মানুষ দূরপাল্লার ট্রেন ধরছে। আজকে নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের মধ্যে দুর্গাপুরের কালেকশন হচ্ছে ৬ লক্ষ ২১ হাজার টাকা। দ্বিতীয়ত বাসের চেসিস ২ লক্ষ ৯৫ হাজার টাকা হয়ে গেছে, একটা বাস কিনতে প্রায় ৫ লক্ষ টাকা খরচ হচ্ছে। তার কারণ কি, এত আপনাদেরই দান, ঋণ ইত্যাদি। আপনারা যে ঋণ করে গিয়েছেন ৮৩ হাজার কোটি টাকার বিদেশিদের কাছে যে ঋণ যার জন্য প্রতি বছর ২০ হাজার টাকা সুদ দিতে হচ্ছে। সেই দেশের জিনিসপত্রের দাম কমানো কি সম্ভবপর।

[8-10—8-20 P.M.]

আত্মসমালোচনায় নিজেদের চেহারা আপনারা দেখুন। আজকে পেট্রোল, ডিজেল, টায়ার ও স্পেয়ার পার্টসের দাম ৫০ থেকে ৫৫ ভাগ বেড়েছে, আজকে পাঁচ মাসের বন্ধু সরকারের আমলে এটা বাড়েনি, রাজীব গান্ধীর সরকার পাঁচ বার তৈলজাত দ্রব্যের দাম বাড়িয়েছে। আজকে মোটর ভেইকেলস্ অফিসগুলোতে ট্যাক্স কালেকশন বেড়েছে, কই আপনারা সেটা বলেননি তো, ১৯৮৭-৮৮ সালে কালেকশন হয়েছিল ৩১ কোটি টাকা, ১৯৮৮-৮৯ সালে ট্যাক্স কালেকশন হয়েছিল, ৪৬ কোটি ২৫ লক্ষ ৭ হাজার ৮৬ টাকা এবং ১৯৮৯-৯০ সালে ট্যাক্স কালেকশন হয়েছিল, ৫৪ কোটি টাকা। তাহলে আপনারা কি করে বলেন, মোটর

ভেইকেলস্ ট্যাক্স কালেকশন বাড়েনি। আগে একটা বাসের জন্য পার কিলোমিটারে ৫ টাকা ৩৯ পয়সা খরচ করা হত, কিন্তু আজকে পার কিলোমিটার খরচা কমানো হয়েছে, যেখানে বাস বেড়েছে, এমপ্লয়মেন্ট বেড়েছে, জিনিসপত্রের দাম বেড়েছে, টায়ার, পেট্রোলের দাম বেড়েছে, সেখানে আমরা খরচা কম করে ৪ টাকায় নামিয়ে এনেছি। আজকে এখানে আপনারা বিরোধিতার নাম করেই শুধু বিরোধিতা করেছেন। তারপর আগে প্রতিদিন গড়ে ১২ কিলোমিটার গাড়ি চলত, আমরা সেটাকে ৩০ কিলোমিটারে নিয়ে এসেছি, আরও অগ্রগতি আমরা ঘটিয়েছি, যখন ১৯৮৫-৮৬ সালে ৫১ হাজার কিলোমিটার প্রতিদিন গড়ে গাড়ি চলত আর আজ ১৯৮৯-৯০ সালে ১ লক্ষ ৫৪ হাজার ৫০০ কিলোমিটার প্রতিদিন গড়ে গাড়ি চলে। আজকে ডব্লু.বি. এডিশন্যাল ট্যাক্স এই যে ওয়ান টাইম ট্যাক্স এম.ডি. আজকে যারা স্কুটার চালান তারা একসঙ্গে ১৫ বছরের ট্যাক্স ৪৫০ টাকা একসাথে জমা দিয়ে দিতে পারবেন, তাহলে সেই লোককে আর প্রতি বছর এই ট্যাক্স দিতে যেতে হবে না, আজকে মোটর ভেইকেলস্ ডিপার্টমেন্ট একেবারে ১৫ বছরের ট্যাক্স নিয়ে নিচ্ছে এবং এতে জনসাধারণের সুবিধা হচ্ছে। ব্রিটিশ সাম্রাজ্যবাদের সেই উচ্ছিষ্ঠ আইন আমরা ৪০ বছর বহন করে নিয়ে এসেছি, সেই আইনকে আমরা ১৯৮৯ সালে পরিবর্তন করেছি, আজকে কম্পিউটারে ট্যাক্স কালেকশন করা হবে। নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট-এর দূরপাল্লার দ্রুত গতি বাস আজকে হাজার হাজার যাত্রীকে নিয়ে নর্থ বেঙ্গলে নির্দিষ্ট সময়ে পৌছে দিচ্ছে। আজকে এই যে আধুনিক ও উন্নত ব্যবস্থা পরিবহন দপ্তরে ঘটছে এটা সুষ্ঠ চিন্তাধারার মাধ্যমেই সম্ভব। কলকাতার যানজট এবং পরিবহন সমস্যা যেটা আপনারা তুলে ধরলেন, সেটার ব্যাপারে বলি, আজকে ঠেলা গাড়ি, রিক্সা বাড়ছে কিন্তু কিছু করা যাচ্ছে না, কারণ আপনারা একদিকে তাদের উস্কাবেন, আর অন্যদিকে তাদের সমস্যা বিধানসভায় তুলে ধরবেন, আজকে অশোকবাবু বলেছেন পরিবহনমন্ত্রী অভিমন্যুর চক্রব্যুহ থেকে বেরিয়ে আসতে পারবেন না, আমি তাদের বলি জনগনই একদিন অভিমন্যুকে বের করে নিয়ে আসবে। দ্বিতীয়ত হচ্ছে দুর্নীতি—আমরা ভুলে গেছি সেই কথা যে ভাল ভাল বাসগুলিতে ট্যাঙ্কে পেট্রোল পুরে জঙ্গলের মধ্যে রেখে দিয়ে পেয়ারের লোকদের বিক্রি করে দিয়েছিলেন। সেইসব কথা পশ্চিমবঙ্গের মানুষ জানে, অথচ দুর্নীতির কথা আপনারা বলছেন। অশোক বাবু বললেন এই শেষ তিলোত্তমা ট্রামকে তুলে দেবেন না—তিলোত্তমা যদি সুর্পনখা হয় তাহলেও তাকে রাখতে হবে? যেখানে ৭ টাকা রোজগার আর ৬০ টাকা খরচ হচ্ছে সেখানে সেই ট্রাম চালিয়ে জনগনের উপর আরও বোঝা চাপাবেন কিনা দেখুন। এজন্য আজকে পরিবহন মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ এনেছেন তাকে সমর্থন জানাচ্ছি, কারণ এই ব্যবস্থায় অগ্রগতি ঘটবে এই দৃঢ় বিশ্বাস আমার জন্মেছে।

**শ্রী শিবেন্দ্রনারায়ন চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিবহন মন্ত্রী যে বাজেট এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন করে এবং যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমি কয়েকটি কথা এখানে উপস্থিত করতে চাই। বিরোধী পক্ষ ট্রান্সপোর্ট নিয়ে যে আলোচনা করলেন তা আমি খুব মনযোগ দিয়ে শুনেছি, কোনও ডিস্টার্ব্যান্স আমরা করিনি। কিন্তু আমরা যখন বলছি তখন তাঁরা ডিস্টার্ব করার চেষ্টা করছেন, এটা শিষ্টাচার

বিরোধী। শিষ্টাচার যদি বিধানসভার সদস্যদের কাছ থেকে আশা না করব তাহলে কার কাছ থেকে আশা করব? ২৮ বছর যাবৎ যে চক্রব্যূহ তাঁরা রচনা করেছিলেন আমরা ১৩ বছরে তার অনেকখানি ভেঙ্গেছি, আর কিছু বাকি আছে ভাঙ্গতে, সেটাও আমরা ভাঙ্গব, ভাবনার কোনও কারণ নেই। ভাঙ্গতে একটু সময় লাগবে, একটু ধৈর্য্য ধরুন—ধীরে রজনী ধীরে, রজনী পোহাবে। আমার কথা হচ্ছে এরা যে আলোচনা করেন তাতে কলকাতাকে পশ্চিমবঙ্গ মনে করেন, বাইরে যে ৬ কোটি লোক বাস করে, এতগুলি জেলা, মহকুমা আছে এইসব সম্বন্ধে তাদের কোনও চিন্তাভাবনা নেই, খবরও রাখেন না। কারণ, কংগ্রেস বহু জায়গা থেকে উচ্ছেদ হয়ে গেছে, তাই খবর রাখতে পারেন না, এই হচ্ছে তাদের অবস্থা। আমি বলছি ট্রান্সপোর্টের বিষয় আলোচনা করতে গেলে আজকে সামগ্রিকভাবে যে পরিকল্পনা বামফ্রন্ট সরকার নিয়েছেন সেই নীতি এঁরা জানেন, সেটা হচ্ছে প্রধানত প্রাইভেট বাসের যন্ত্রনার হাত থেকে পশ্চিমবঙ্গের বেশির ভাগ যাত্রীকে যাতে মুক্ত করা যায় তারই পরিকল্পনা আমরা গ্রহণ করেছিলাম গত বছরের আগে থেকে। কিন্তু সেই পরিকল্পনার অগ্রগতি সম্ভব হয়েছে। আজকে একথা অস্বীকার করার কোনও উপায় নেই যে ৩ টি কর্পোরেশনের দুর্বলতা থাকতে পারে।

[8-20—8-30 P.M.]

কিন্তু তাদের অগ্রগতি, সাফল্যের কথা তারা কিছুই উল্লেখ করলেন না। এটা নিয়ে তারা অন্ধকারেই রয়ে গেলেন। অন্ধকার নিয়ে তারা নাড়া-ঘাঁটা করতে ভালবাসেন, তাই আলোর দিকে যেতে ভয় পান। আলোর দিকে যেতে ভয় পান বলেই আবার অন্ধকারে চলে যান, এটাই তাদের চিরকালের অভ্যাস। সেইজন্য প্রত্যেকটি মহকুমা শহর এবং মহকুমা শহর থেকে জেলা শহরে যাত্রী পরিবহন ব্যবস্থা যাতে সঠিকভাবে করা যায় সেই হিসাবেই বাজেট বরাদ্দ করা হয়েছে। উত্তরবঙ্গ, দক্ষিণবঙ্গ এবং কলকাতার জন্য এই ব্যয় বরাদ্দের দাবি রাখা হয়েছে। টাকা বাড়ানো হয়েছে। সেই দৃষ্টিভঙ্গী নিয়ে আমি এক সঙ্গে তিনটি কর্পোরেশনের তুলনা মূলক কম্প্যারেটিভ আলোচনা আপনাদের সামনে উপস্থিত করছি, আপনারা সেটা বিবেচনা করে দেখবেন। এটা বিচার করলেই আপনারা দেখতে পাবেন, কংগ্রেসি নেতারা এখানে যা আলোচনা করেছেন সেটা কত ভিত্তিহীন এবং অযৌক্তিক। উত্তরবঙ্গ, দক্ষিণবঙ্গ এবং কলকাতা, এই তিনটি কর্পোরেশন লক্ষ লক্ষ মানুষকে পরিবহন করে বিভিন্ন জায়গায় পৌঁছে দিচ্ছে, যেটা কংগ্রেসিরা এখানে ২৮ বছর রাজত্ব করেও এর ওয়ান ফোর্থও করতে পারেন নি। এই কথা তো তাঁরা একবারও বললেন না। এই সমস্ত পরিবহন ব্যবস্থাকে আপনারা পঙ্গু করে দিয়েছিলেন। আমরা তাকে দাঁড় করানোর চেষ্টা করেছি। আমি ৫ বছরের হিসাব দিচ্ছি না, গত বছরের থেকে এ বছরের ফ্লিটের কত উন্নতি হয়েছে সেই হিসাবটা আপনাদের কাছে তুলে ধরছি। উত্তরবঙ্গে ৫৭২টি ছিল, এখন ৬৭৪টি হয়েছে। দক্ষিণবঙ্গে ২৫৬টি ছিল, এখন ২৯২টি হয়েছে। **(ভয়েসঃ শ্রী সুব্রত মুখার্জি ঃ ওসব কাগজের হিসাব।)** কাগজের হিসাব নয়, এটাই হচ্ছে বাস্তব ঘটনা। রাস্তা দিয়ে হাঁটলেও আপনারা তো অন্ধকারে থাকেন তাই এসব দেখতে পাবেন না। তাই আমাদের কিছু বলার নেই। ফ্লিট ইউটিলাইজেশন

অ্যাট দি টাইম অব কংগ্রেস মিনিস্ট্রি—তখন কত ফ্লিট ইউটিলাইজেশন ছিল, সেটা ওরা ভাল করেই জানেন। তখন অর্দ্ধেকের বেশি বাস ডিপোয় পড়ে থাকতো ভাগাড়ের মতো। সেখানে গত বছরে উত্তরবঙ্গে ফ্লিট ইউটিলাইজেশন ছিল ৮৭ পারসেন্ট, এই বছর অর্থাৎ ৮৯-৯০ তে সেই ফ্লিট ইউটিলাইজেশন বেড়ে ৯৬ পারসেন্ট দাঁড়িয়েছে। দক্ষিণবঙ্গে গত বছর ফ্লিট ইউটিলাইজেশন ছিল ৫৬ পারসেন্ট, সেটা এই বছর বেড়ে দাঁড়িয়েছে ৬৮ পারসেন্ট। ওরা ম্যান বাস রেসিওর কথা বলেছেন। কংগ্রেস আমলে কলকাতায় ৩০ জন লোক থাকতো পার বাস। আমরা জানি বিধান রায়ের সময় থেকে ২৮ বছরে কংগ্রেস দলবাজি করার জন্য কলকাতায় ওদের লোকদের চাকরি দিয়েছে। উত্তরবঙ্গে চাকরি দিয়েছে দেশলাই বাক্সের খাপের মধ্য দিয়ে, সিগারেটের প্যাকেটের উল্টোপিঠে লিখে। সেই সব কাগজগুলি আমরা রেখে দিয়েছি। শিবেন্দ্র নিয়োগির চাকরি খারিজ হয়ে গেছে—এই সব আমরা জানি না! এই সব ইতিহাস আছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে একেবারে অকেজো করে দিয়ে মন্ত্রীর ইচ্ছায় তাদের দলের লোকদের ঢুকিয়ে দিয়েছে। লোক লাগবে না, সেখানে ২ হাজার লোককে চাকরি দিয়েছে, বাস দেয়নি। ১২৩টি বাস, আর সেখানে লোক ঢোকালো ২ হাজার। সুতরাং কাদের দলবাজি হয়েছিল সেটা আপনারা একটু বিবেচনা করে দেখুন। ওরা দুর্নীতির কথা বললেন। দুর্নীতি কারা করেছে, আমার এই একটা উদাহরণেই আপনারা বুঝতে পারছেন। আমি বলতে পারি উত্তরবঙ্গে পার বাস ম্যান রেসিও ১০.২০ পারসেন্ট থেকে কমে ৮.৬১ পারসেন্ট হয়েছে। দক্ষিণবঙ্গে ১০ পারসেন্ট থেকে কমে ৮ পারসেন্ট হয়েছে। আর কলকাতায় কংগ্রেস আমলে ছিল ৩০ পারসেন্ট এখন সেটাকে অনেক কমিয়ে আনা হয়েছে। ১৯৮৫-৮৬ তে ছিল কলকাতায় ২৬.৪৭ পারসেন্ট পার বাস ম্যান রেসিও, ১৯৮৯-৯০ তে সেটা কমে ১৩.৮৮ পারসেন্ট হয়েছে। আমরা পার বাস ম্যান রেসিও অনেক কমিয়ে দিয়েছি। যাঁরা বলছেন যে কিছুই হয়নি তাদের আমি জিজ্ঞাসা করি, এটা কি কিছুই না হওয়ার নমুনা? অন্ধকারে থাকলে এসব আপনারা দেখতে পাবেন না—বাসও দেখতে পাবেন না, হিসাবও দেখতে পাবেন না। আয়ের কথা যদি বলেন তাহলে আমি গর্ব করে বলতে পারি যে কংগ্রেস আমলে কন্ট্রিবিউটারি প্রভিডেন্ট ফান্ডের—নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনে, সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনে এবং সি.এস.টি.সিতে—টাকা নিয়ে অর্থাৎ শ্রমিকদের টাকা নিয়ে বাস চালাতো। সেখানে ভরতুকি তো দিতই আবার ঐ টাকা এনেও তাকাতো। আজকে আমরা গর্ব করে বলতে পারি যে উত্তরবঙ্গে শ্রমিকদের ২ কোটি টাকা আমরা আয় করে পরিশোধ করে দিয়েছি। আপনারা সকলেই জানেন যে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গে বাসভাড়া সবচেয়ে কম। এর থেকে টাকা আয় করে আমরা শ্রমিকদের টাকা পরিশোধ করে দিয়েছি। যাঁরা এইসব কাজ করেছেন তাদের দেখছি বড় বড় কথা বলতে লজ্জা লাগে না। এর পর আমি চাকরির কথায় আসি। হ্যাঁ, একটা শিল্পে যদি অগ্রগতি হয় তাহলে আমরা সেখানে চাকরি দিতে পারি। উত্তরবঙ্গে ৬ মাসের মধ্যে আমরা এক হাজার লোককে চাকরি দিতে পেরেছি। কিন্তু সেখানে কংগ্রেসের লোকেদের মতোন দেশলাই-এর খাপে লিখে চাকরি দেওয়া হয়নি। সেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নাম এসেছে এবং তারপর ইনটারভিউ করে

চাকরি দেওয়া হয়েছে এবং আরও দেওয়া হবে। কাজেই অগ্রগতি কিছুই হয়নি একথাটা বলার কোনও অর্থ হয় না। আয়ের কথা যদি বলেন তাহলে বলি, উত্তরবঙ্গে প্রতিদিন আমি আজকেও হিসাব নিয়েছি—৭ লক্ষ টাকার বেশি দৈনিক আয় হচ্ছে। মে মাসে দু কোটি কয়েক লক্ষ টাকা আমরা আশা করছি আয় করতে পারব। এর সঙ্গে সঙ্গে আমি একথাটাও বলতে চাই যে কস্ট পার কিলোমিটার সেটা ১.৬৪ পয়সার জায়গায় কমিয়ে আমরা ১.৪৩ পয়সা করেছি। তা ছাড়া দক্ষিণবঙ্গে আরনিং বেড়েছে। আরনিংস পার কিলোমিটার পার বাস ২.৮৮ টাকার জায়গায় ২.৯২ টাকা হয়েছে। কলকাতায় এখন গড়ে দৈনিক আয় এক লক্ষ টাকার বেশি বৃদ্ধি পেয়েছে। আর কিলোমিটারের কথা যদি বলেন তাহলে বলি, আপনাদের আমলে যে কিলোমিটার চলতো এখন তার ৪ ডবল বেশি কিলোমিটার চলে। আপনাদের আমলে যত সংখ্যক রুট ছিল এখন তার ৫ গুন বেশি রুট হয়েছে। কাজেই আপনারা এখানে যেসব অসত্য কথা বলেছেন সেগুলি বাইরে গিয়ে বললে লোকে আপনাদের পাত্তা দিত না। শুধু বিরোধিতা করার জন্যই আপনারা বিরোধিতা করে গেলেন। আপনারা দুর্নীতির কথা বলেছেন। দুর্নীতি তো আপনারাই শিখিয়ে গিয়েছেন। বেলতলায় মোটর ভেইকেলস ডিপার্টমেন্টে যেটা আছে সেখানে এগুলি দূর করতে একটু সময় লাগবে। আপনারা একটু অপেক্ষা করলেই সেটা দেখতে পাবেন। পরিশেষে বলি, পশ্চিমবঙ্গের মানুষ বুঝে গিয়েছেন যে প্রাইভেট বাস মালিকদের জুলুমের হাত থেকে বামফ্রন্ট সরকার তাদের বাঁচানোর চেষ্টা করছেন এবং তাই মানুষ ধৈর্য ধরে আমাদের সাহায্য করছেন ও আশীর্বাদ করছেন। আমি আশা করি আগামীদিনে মানুষের আকাঙ্খাকে পুরণ করার জন্য আমরা এগিয়ে যেতে পারব। এই কথা বলে পুনরায় কাট মোশনগুলির বিরোধিতা করে এবং বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[8-30—8-40 P.M.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এবিষয়ে আলোচনার জন্য এখন আমাদের হাতে আর যা সময় আছে তাতে আমার মনে হচ্ছে আলোচনা শেষ করা যাবে না। সেই জন্য আমি সভার অনুমতি নিয়ে আরও ৪০ মিনিট সময় বাড়িয়ে দিচ্ছি। আশা করছি এতে কারও আপত্তি নেই।

(এই সময় ৪০ মিনিট সময় বৃদ্ধি করা হয়।)

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, সময় বাড়িয়ে আপনি আমাকে বক্তব্য রাখার সুযোগ করে দিয়েছেন, সে জন্য আমি প্রথমেই আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। তারপর আমি বিরোধী পক্ষকে অভিনন্দন জানাচ্ছি, তাঁরা আপনার সময় বৃদ্ধির প্রস্তাবকে অনুমোদন করেছেন। আজকে এখানে আমার দপ্তরের বাজেট বিতর্কে যাঁরা অংশগ্রহণ করেছেন—প্রধানত বিরোধী দলের যে কজন মাননীয় সদস্য অংশ গ্রহণ করেছেন তাঁরা আমার এবং আমার দপ্তরের যথেষ্ট সমালোচনা করেছেন। তবে আমি খুশি যে, অন্যান্য বারের মতো তাঁরা কয়েকটি দুর্নীতির কথাই শুধু উত্থাপন করে বাজেট বিতর্কে অংশ গ্রহণ

না করে একটু পৃথকভাবে আলোচনা করেছেন। যদিও সমালোচনা হয়েছে, খুব কঠোর সমালোচনা হয়েছে, তবুও তাতে আমার খুব একটা অসুবিধা হয় নি। তার কারণ যে মানুষরা বাসের জন্য অপেক্ষা করে ঘন্টার পর ঘন্টা রাস্তায় দাঁড়িয়ে থাকে, বাসে উঠতে পারে না, প্রয়োজনে বাস পায় না, তারা যে ভাষায় এবং যেভাবে আমাকে সমালোচনা করে তার তুলনায় ওঁদের সমালোচনা কিছুই হয় নি। সত্যিই আমরা এমন একটা দপ্তর নিয়ে আলোচনা করছি, যে দপ্তর একেবারে সমস্যা আকীর্ণ। ওঁরা চক্রব্যুহর কথা বলেছেন। আমি শুধু এই কথা বলি, প্রতিদিনই আমাকে এক একটা নতুন চক্রব্যুহে ঢুকতে হচ্ছে এবং প্রতিদিনই সেই চক্রব্যুহ ভেদ করে আর একটা নতুন চক্রব্যুহে ঢুকতে হচ্ছে। খুব কঠিন অবস্থার মধ্যে আমাদের কাজ করতে হচ্ছে। খুবই সমস্যার মধ্যে দিয়ে কাজের অগ্রগতি ঘটাতে হচ্ছে। কারণ স্যার, আপনি জানেন বৃটিশ আমলের তৈরি করা অনেক পাপের সঙ্গে আজকে যাঁরা আমাদের বিরোধী দলে বসে আছেন তাঁরা ২৮ বছর ধরে অনেক নতুন পাপ সংযুক্ত করেছেন। সেই পুঞ্জিভূত পাপের বিরুদ্ধে লড়াই করে, সংগ্রাম করে আমাদের খানিকটা করে অগ্রসর হতে হচ্ছে। তবে আমি খুশি হতাম যদি আমাদের বিরোধী পক্ষের যাঁরা সুন্দর বক্তা তারা গোটা রাজ্যের পরিবহনের চিত্রটা এখানে একটু তুলে ধরতেন। তাঁরা তা করলেন না। তাঁদের আলোচনা প্রধানত শহর কেন্দ্রীক হয়ে গেল। বোধ হয় তাঁরা শহরে থাকেন, কলকাতা এবং হাওড়া থেকে নির্বাচিত হয়ে এসেছেন তাই এইভাবে আলোচনা করলেন। এর থেকেই বোঝা গেল আমরা যাঁরা শহরের মানুষ, শহরাঞ্চল থেকে নির্বাচিত হয়ে এসেছি, আমরা এখানে শহরাঞ্চলের সমস্যা গুলিই মূলত এখানে বিবৃত করি। দূরবর্তী জেলার গ্রামের মানুষের দুঃখ, যন্ত্রনা, প্রতিদিনের সমস্যার অনুভূতিবোধ, বোধ হয় আমাদের একটু কম আছে। আজকে ওঁদের বক্তৃতার মধ্যে তারই খানিকটা প্রতিফলন ঘটেছে। সেই জন্য আমি বলব যে, আমাদের একটু জানা উচিত আমরা পরিবহনের ক্ষেত্রে কি নীতি গ্রহণ করেছি, কি পরিকল্পনা গ্রহণ করেছি। আমার সময় কম তাই আমি বিস্তারিতভাবে বলতে পারব না। কিন্তু সংক্ষেপে মাননীয় সদস্যদের অবগতির জন্য বলি যে, (মাননীয় সদস্য শিবেনবাবু কিছুটা বলেছেন)—পশ্চিম বাংলার ১৭টি জেলার সমস্ত মানুষের দুঃখ যন্ত্রনা এই মুহূর্তে একেবারে লাঘব করতে পারব না, কিন্তু ক্রমান্বয় আমরা সরকারি বাসের নেট ওয়ার্কের মধ্যে গোটা পশ্চিম বাংলাকে আনতে চাই। কারণ সরকার যেখানে বাসের মালিক সেখানে মানুষের একটা অধিকারবোধ থাকে, যেটা ব্যক্তি মালিকানার ক্ষেত্রে থাকে না এবং খানিকটা কর্তব্যবোধও থাকে। কর্তব্যে গাফিলতি হয় না, আমি বলছি না। তবুও খানিকটা কর্তব্য-বোধ থাকে। তা সত্বেও দুর্ঘটনার সংখ্যা দেখুন—প্রাইভেট বাসের দুর্ঘটনার সংখ্যা অনেক বেশি। আমরা সরকারি বাসকে নিয়ন্ত্রণ করতে পারি, কিন্তু প্রাইভেট বাসকে নিয়ন্ত্রণ করার অসুবিধা আছে। সেজন্য সমস্ত পশ্চিমবঙ্গে স্টেট বাসের নেটওয়ার্ক তৈরি করার চেষ্টা করছি। কিন্তু এটা খুব দ্রুত সম্ভব নয়। এরজন্য আমাদের স্বতন্ত্র কোনও দপ্তর নেই এবং আমরা টাকা চাইলেই অর্থমন্ত্রী নতুন করে টাকা বরাদ্দও করতে পারেন না। অর্থ বরাদ্দের পরিমান একই থাকছে, কিন্তু পরিবহন ব্যবস্থাকে গোটা পশ্চিমবঙ্গে প্রসারিত করতে হচ্ছে। এক্ষেত্রে গত তিন বছরে অগ্রগতিও হয়েছে, তবে

বিরাট একটা অগ্রগতি হয়েছে সেটা নয়। তবে এর যেখানে দশ ভাগ ছিল রাষ্ট্রীয় পরিবহনের হাতে, এখন সেটা ডবল্ করেছি—২০/২৫ ভাগের মতো করেছি। আশা করছি, ১৯৯০-৯১ সালের শেষে এক্ষেত্রে ৩০ ভাগে পৌছাতে পারব। আরও অগ্রগতির দৃষ্টিভঙ্গী নিয়ে চলছি যাতে ৫০ ভাগে পৌছতে পারি এবং তখন প্রাইভেট বাসের সমস্যা নিয়ে যেভাবে বিব্রত হয়ে রয়েছি তার খানিকটা উপশম করতে পারব। এখন এটা বলবার সময় একটা কথা উল্লেখ করতে চাই। একটি কথা পরিস্কার যে, পরিবহনের প্রধান বাহন হচ্ছে রেল এবং রেলের পরিপূরক হিসাবে বাসে যাতায়াত ব্যবস্থা গড়ে তুলতে হয়। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, ভারতবর্ষের ক্ষেত্রে আইন এক রকম নেওয়া হয়েছে, কিন্তু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে দেখছি, যাত্রীবাহী ট্রেনের সংখ্যা বাড়ছে না। অথচ গ্রামের অর্থনৈতিক উন্নতি হবার ফলে গ্রামের মানুষ আজকে বাসে চাপছেন; তাঁরা গ্রাম থেকে মহকুমা শহরে, জেলা শহরে আসছেন। সেজন্য বাসের যে পরিমান চাহিদা বেড়েছে সেটা পূরণ করা আমাদের সাধ্যের বাইরে রয়েছে। এর অনেকটাই ট্রেন নিতে পারত, কিন্তু সম্প্রতি নতুন কেন্দ্রীয় সরকার যে সিদ্ধান্ত নিয়েছেন সেটা ভাল লাগেনি। তাঁরা বলেছেন, নিত্যযাত্রীদের বড় শহরে বাসে করে নিয়ে আসতে হবে। এটা যদি চালু হয় তাহলে—কলকাতায় প্রতিদিন ১৮ লক্ষ নিত্যযাত্রী আসেন—এই বিরাট সংখ্যক যাত্রী বাসে বহন করা অসম্ভব। আমার মনে হয় এই দৃষ্টিভঙ্গীর সকলেই বিরোধিতা করবেন বলেই মনে করি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে কলকাতার যানজট সমস্যা দূর করতে যে ওয়ান ওয়ে ব্যবস্থা অবলম্বন করা হয়েছে সেটা নিয়েও কথা উঠেছে। প্রথম কথা হচ্ছে, আপনি জানেন, কলকাতা শহরে ৬ পারসেন্ট রাস্তা এবং সেই রাস্তা আমরা বাড়াতে পারছি না। আমাদের পক্ষে সেটা বাড়ানো সম্ভবপর নয়, কিন্তু প্রতি বছর শহরে ৩০,০০০ গাড়ি বাড়ছে। এই বৃদ্ধিটা কমাতে পারছি না। হাওড়ার সংযোগকারি সেতুও একটা এবং বর্ষাকাল শেষ হয়ে গেলে আবার শহরের রাস্তা খোঁড়াখুঁড়ি আরম্ভ হবে। ফলে ৬ পারসেন্ট রাস্তাও ঠিকমতো সব সময়ে ব্যবহার করতে পারি না। সেখানে নতুন রাস্তা, ফ্লাইওভারও তৈরি করা যাচ্ছে না। সেজন্য যানবাহন সমস্যার সমাধান কিভাবে করব? কাজেই ওয়ান ওয়ে রাস্তা ছাড়া পথ নেই। লণ্ডন ট্রান্সপোর্ট বলুন, নিউইয়র্ক ট্রান্সপোর্ট বলুন—ওখানে ট্রান্সপোর্ট হ্যাবিট আলাদা, ট্রান্সপোর্ট কালচার আলাদা, কিন্তু এখানে পার্কিং কালচার গড়ে ওঠেনি। এটা ডান্ডা ঘুরিয়ে পাল্টানো যায় না।

[8-40—8-50 P.M.]

খানিকটা চেতনা থেকে, খানিকটা অভ্যাস থেকে এটা আসে। সেজন্য আমাদের একটা পরিকল্পনা করতে হবে যাতে খুব দ্রুত গাড়িগুলোকে আমরা পার করতে পারি এবং দুর্ঘটনা কম ঘটে। আমরা পরীক্ষার মধ্যে দিয়ে যাচ্ছি। কয়েকটা জায়গায় আমরা সফলতা লাভ করেছি। হাওড়ায় কিছুটা অসুবিধা হয়েছিল, সেটা দূর হয়ে স্পিডটা এখন বাড়ছে। আমরা প্রতি সপ্তাহে তিনদিন করে বসছি, আলোচনা করছি। আমি রিপোর্ট পেয়েছি যে ট্রাম, বাস

ও ট্যাক্সির ট্রিপ বেড়েছে। কোনও সময়ে যেটা পারছি না সেটা হচ্ছে লরি ইত্যাদির জন্য। লরি হচ্ছে আমাদের একটা যন্ত্রনা। আমরা এইসব নিয়ে পরীক্ষা-নিরীক্ষা করছি চূড়ান্ত কোনও পর্যায়ে আমরা যেতে পারি। আমাদের এই ব্যাপারে যে অভিজ্ঞতা তাতে আমরা রিজিড্ নই, খুব ফ্লেকসিবল্। আমাদের অভিজ্ঞতায় এটা দেখেছি যে কলকাতায় ট্রাফিকে শুধু একটা বিষয় নেই, অটো, প্রাইভেট বাস, মিনিবাস এবং ট্রাম ইত্যাদি হাওড়া ব্রিজে চলে, এর সঙ্গে মন্থর গতির যান ঠেলা, রিক্সা আছে, মানুষের যাতায়াতের কতগুলো অভ্যাস আছে এই সবগুলো মিলিয়ে আমাদের ধীরেধীরে অগ্রসর হতে হবে। কর্পোরেশন এর নির্বাচনের পর নতুন যে কাউন্সিলার হবেন তাঁদের সঙ্গে নিয়ে কলকাতায় এই জাতীয় পরিকল্পনার মধ্যে আমরা যাবো এইটা আমরা ঠিক করেছি। গত তিন বছর আগে আমরা যখন সিদ্ধান্ত করেছিলাম যে এই দিকে যাব, একমাত্র হুগলি এবং দক্ষিণ ২৪ পরগনা ছাড়া স্টেট বাসের নেট ওয়ার্কটা করে তুলতে পারিনি। তবে আপনারা আরও দেখতে পাবেন। আমাদের আভ্যন্তরীন সম্পদ সংগ্রহ করা দরকার। আমরা আভ্যন্তরীন ব্যয় সংকোচ করার চেষ্টা করছি। তবে সম্পদ আমাদের সংগ্রহ করতে হবে। আমাদের রাজ্যে বাসের ভাড়া খুব কম, এটা আশাকরি সকলেই জানেন। মাননীয় সদস্য অশোকবাবু একটু উষ্মা প্রকাশ করেছেন, বলেছেন যে বাসের ভাড়া বৃদ্ধি হতে চলেছে। ভাড়াটা পঞ্চাশ পয়সা রাখতে হবে। অশোকবাবুকে বলি, তাঁদের বন্ধুরা অন্য রাজ্যে যাঁরা ছিলেন, তাঁরা যেভাবে করেছিলেন—আমাদের এখানে পার কিলোমিটার অর্ডিনারি বাসে ভাড়া সাড়ে সাত পয়সা যেখানে সেখানে গুজরাটে পার কিলোমিটার অর্ডিনারি বাসে বাড়া প্রায় ১১ পয়সা এই রকম অনেক উদাহরণ আমি দিতে পারি। কর্ণাটকে ১১.৩০ পয়সা, মধ্যপ্রদেশে ১২.৫০ পয়সা, মহারাষ্ট্রে ১১.৬৭ পয়সা আছে। অর্থাৎ আমাদের থেকে প্রায় ডাবল্ ভাড়া। আমরা সারা ভারতবর্ষের থেকে তো আর বেরিয়ে যেতে পারব না? তাঁরা যে সংকটের মধ্যে দিয়ে চলেছেন আমরাও সেইভাবে চলেছি। আমাদের প্রধান সমস্যা হচ্ছে মানুষের দ্রুত পৌছে দেবার সমস্যা। প্রাইভেট বাস সমস্যা তৈরি করে। এখন পর্যন্ত প্রাইভেট বাসের উপরে নির্ভর করে আছে ৮০ পারসেন্ট। অর্থনৈতিক দিক থেকে তারা পঙ্গু হয়ে যাচ্ছে, নতুন কিছু আসছে না, পুরনোগুলো বসে যাচ্ছে। সেদিক থেকে নতুন রক্ত আমাদের সঞ্চারিত করা দরকার। এরপর আমি কয়েকটি প্রশ্নের উত্তর, আপনারা যে কথাগুলো এখানে তুলেছেন সেগুলো দিচ্ছি। প্রথমে আমি সুব্রতবাবুর ব্যাপারে বলি। তিনি হিন্দুস্থান বাস নিয়ে কিছু কথা তুলেছেন। সুব্রতবাবুকে যাঁরা ব্রিফটা দিয়েছেন সেই ব্যাপারে তাঁর উচিত ছিল আর একটু জেনে নেওয়া। এটা আসলে কিনেছিলেন জ্ঞান সিং সোহনপাল ১৯৭৬ সালে। এবং এটা হিন্দুস্থানের বাস কেনা হয়েছিল। এর একটা যুক্তিসঙ্গত কারণ ছিল, তখন বি.আর গুপ্ত চিফ সেক্রেটারি ছিলেন, তাঁর রিপোর্ট আছে এবং সরকারি নির্দেশেই এই কাজ করা হয়েছিল। এই হিন্দুস্থান বাসের ব্যাপারে এই ধারণা ছিল যে, এই বাস এই রাজ্যে তৈরি হত এবং সেখানে এই রাজ্যের শিল্প বিকাশের স্বার্থে এই জিনিস চাওয়া হয়েছিল। কিন্তু পরে এটা ভুল বলে প্রমাণিত হল। তারপরে আপনারা দোতলা বাস সম্পর্কে বলেছেন, আমি জানাচ্ছি যে, এর পেছনে বিরাট খরচ ছিল, ডিজেল কেনার খরচ, ইঞ্জিন কেনার খরচ এবং গিয়ার বক্স

ইত্যাদি বিরাট খরচ ছিল। মাননীয় সি পি আই বন্ধু যেকথা বলেছেন সেটা ঠিক নয়, আমরা চেষ্টা করছি, কিন্তু লক্ষ টাকায় কিছুই হবে না। এর জন্য নমুনা হিসাবে ৩০ টা বাস নিয়ে সি.এস.টি.সি এবং অশোক লে-ল্যান্ড যৌথভাবে পরীক্ষা-নিরীক্ষা করছে, রাস্তায় চালানো যায় কিনা দেখছে। যদি দেখা যায় এগুলো ঠিকমতো চলছে তাহলে সব বাসগুলিকেই নিয়ে আসবো এবং এইগুলোকে ব্যবহার করার চেষ্টা করছি। কিন্তু এখনও পর্যন্ত রিপেয়ার করতে যে দেওয়া হয়েছিল তার রিপোর্টও যদিও আসেনি কিন্তু সেরকম আশানুরূপ নয়। তবে এরমধ্যে ১৫টা বাস চলছে এবং আরও কয়েক মাস দেখে এই ব্যাপারে সিদ্ধান্ত নেবো। তারপর আপনাদের একজন বললেন যে, অশোক লে-ল্যান্ড থেকে ১৮০টি বাস কেন কিনলেন, তার উত্তরে আমাকে বলতে হয় যে, আপনাদের পাপের প্রায়শ্চিত্ত আমাদের করতে হচ্ছে। কোথাও চেসিসের ফ্যাক্টরি বাড়ে নি। এই ফ্যাক্টরি দুটোর বেশি নেই এবং রাজ্যসরকারের এই ফ্যাক্টরি করার ক্ষমতা নেই। একটা ফ্যাক্টরি অশোক লে-ল্যান্ডের এবং একটি ফ্যাক্টারি টাটার আছে। আমরা চেষ্টা করছি যে, দুটোর থেকেই নেবো। আমরা ঠিক করেছি একটা ডিপো থেকে একই মেকের স্পেয়ার পার্টস্ কিনে পরিবহন ব্যবস্থাকে সুষ্ঠ রাখতে চাই। কেন না আমরা দেখেছি যে, একটা ডিপো থেকে স্পেয়ার পার্টস্ কিনলে পেতে সুবিধা হয় এবং একটা ডিপো যদি একই ধরণের বাস থাকে তাহলে তার স্পেয়ার পার্টস্ অনেক ভালোভাবে পাওয়া যাবে। এতে শ্রমিকদের যোগ্যতা বাড়ে এবং এতে কনজাম্পশন কম হয় এবং অনেকটা ইকোনমিক হয়। যেহেতু ট্রান্সপোর্টের স্পেয়ার পার্টসের ব্যাপারে ইনভল্বড রয়েছি সেইহেতু আমরা চাই একই ডিপো থেকে একই ধরণের বাস রাখতে। এই ব্যাপারে আমরা সিদ্ধান্ত নিয়েছি যে, অশোক লে-ল্যান্ড এবং টাটার এই দুটোরই স্পেয়ার পার্টস্ কিনবো। একটা কোম্পানি থেকে যদি স্পেয়ার পার্টস্ এবং বাস কিছু নিই তাহলে সেক্ষেত্রে পক্ষপাতিত্ব দুষ্ট হওয়ার সম্ভাবনা আছে। সেক্ষেত্রে স্পেয়ার পার্টস্ না পাওয়া গেলে একটা হ্যাজার্ড অবস্থা হওয়ার সম্ভাবনা আছে। সুতরাং সেইজন্য বাসের ব্যাপারে আমরা ৫০.৫০ হিসাবে ভাগ করে দিয়েছি। সুতরাং কোনও একটি বিশেষ কোম্প্যানির উপরে সব দায়িত্ব দিতে চাই না অর্থাৎ ফিফটি ফিফটি হিসাবে ভাগ করে দিয়েছি। এন.বি.এস.টি.সি, এস.বি.এস.টি.সি এবং কিছুটা সি.এস.টি.সিতেও বাস কেনার ব্যাপারে কোনও বিশেষ কোম্পানির উপরে নির্ভর না করে কোনও লবিং না করে দুটোরই স্পেয়ার পার্টস্ ৫০.৫০ হিসাবে নেওয়া হবে। তারপরে ইউটিলাইজেশন সার্টিফিকেটের ব্যাপারে যেটা বলেছেন সেই ব্যাপারে আবার আমরা চেষ্টা করব। আপনারা বলেছেন যে, অফিসাররা কোনও ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে পারেন নি। আমি আপনাদের জানাচ্ছি যে, সাবসিডি বা সাবসিডি অ্যাডভান্সের ক্ষেত্রে কোনও ইউটিলাইজেশন সার্টিফিকেট লাগে না। আপনারা ফাইলটা দেখবেন তাতে লেখা আছে যে স্পেয়ার পার্টসের ব্যাপারে স্পেশাল সাবসিডি হিসাবে বা অ্যাডভান্স সাবসিডি হিসাবে ওই টাকা পাওয়া গেছে এবং এতে কোনও ইউটিলাইজেশন সার্টিফিকেট লাগে না। তারপরে ম্যান বাস রেসিও আপনাদের আমলে ৩০ জন ছিল। আমরা অন্তত সেটা কমিয়ে এনেছি। প্রথমে কমিয়ে ২৮ জন হল এবং এখন আরও কমিয়ে বাস প্রতি ১২ জন আনার চেষ্টা করা

হচ্ছে। এটা না করতে পারলে ইন্টারন্যাল ইকোনমি ঠিক আনতে পারব না। তারপরে আপনারা নর্থবেঙ্গল সম্পর্কে কিছু বলেন নি কিন্তু এস.বি.এস.টি.সি সম্পর্কে বলেছেন। আপনারা বলেছেন যে, খারাপ অফিসারকে ওখানে পাঠানো হয়েছে। আমি নিজে গিয়ে দেখেছি যে, দক্ষিণবঙ্গে অফিসারদের পাঠানো হয়েছে তারা কেউ খারাপ অফিসার নয়। তারা যদি ভালো অফিসার না হত তাহলে তাদের মধ্যে থেকে একজনকে প্রমোশন দিয়ে সি.এস.টি.সিতে ফেরত আনা হত না। সুতরাং এই সব ভুল তথ্য কোথা থেকে পেলেন?

[8-50—9-00 P.M.]

বড় কোম্পানি থেকে যখন খুব ছোট কোম্পানিতে কেউ যায় তখন সে হায়ার পোস্টেই যায়, আপনি তো মন্ত্রী ছিলেন, আপনার তো অভিজ্ঞতা আছে। মটর ভেইকেলসে দুর্নীতি নেই এটা আমি বলব না। বাজেট এস্টিমেটস্ কমিটির মিটিংয়ে সুদীপবাবু, অশোকবাবু ছিলেন ওনারা জানেন, সেখানে বিস্তারিতভাবে আলোচনা হয়েছে। মটর ভেইকেলসে দুর্নীতি তো ব্রিটিশ আমলেও ছিল, আপনাদের আমলেও ছিল, আমাদের আমলেও আছে। পার্থক্যটা হচ্ছে অশোকবাবু আমাদের আমলে আমরা কতকগুলি সুস্পষ্ট পদক্ষেপ নিয়েছি যেটা আপনাদের আমলে নেওয়া হয়নি। গাড়ির সংখ্যা—মটর ভেইকেলসে বাড়েনি, তার কোনও হিসাব নেই—এটা ঠিক নয়—৮১-৮২ তে ১ লক্ষ ৮৩ হাজার ছিল, প্রতি বছরের হিসাব আছে, গতবারে বেড়ে দাঁড়িয়েছে ৪ লক্ষ ২৪ হাজার। অশোকবাবু যেটা বলেছেন ৭৭-৭৮ সালে আগে ৪ লক্ষ ছিল এখনও ৪ লক্ষ আছে, এটা ঠিক নয়; ১০ বছর আগে ছিল এটা ১ লক্ষ। তাই এটা দিয়ে দুর্নীতি বোঝা যাবে না। মটর ভেইকেলসের গাড়ির সংখ্যা বেড়েছে দ্বিগুন, মটর ভেইকেলসের পশ্চিমবাংলায় আয় বেড়েছে ৪ গুন। তবে গাড়ি যা বেড়েছে তার বেশিরভাগটাই হচ্ছে স্কুটার, টু হুইলার। কাজেই এই ট্যাক্স চাপিয়ে যে আয়টা বেড়েছে ক্রমান্বয়ে সেটার ক্ষেত্রে দেখা যাচ্ছে ১ বছরে ১০ কোটি টাকা আয় বেড়েছে। আমরা যেটা বলছি দুর্নীতি আছে, এটা ফ্যাক্ট, দুর্নীতি বন্ধ করতে হবে কিন্তু কি করে, বহু গাড়ির তো হিসাব নেই। ৪০/৫০ বছর ধরে হিসাব নেই; খাতাপত্রও পাওয়া যায় না। লোকেরা হ্যারাসমেন্ট হয়, ফলে দুর্নীতি বাড়বে। সেইজন্য আমরা মটর ভেইকেলসে কম্পিউটার বসিয়েছি, একটা লোক নিজের থেকে সেখানে কার্ড নিয়ে যাবে এবং তার কত বাকি আছে, সমস্ত কিছু রেকর্ড থেকে বলে দেবে। এতে দালালির মাধ্যমে যেতে হবে না। কলকাতায় জুলাই মাসে ক্যালকাটা পি.ডি.ডি.তে আমরা এই কম্পিউটার বসাচ্ছি, কয়েকটি জায়গাতে এই প্রসেস শুরু করেছি, এবং আমাদের আশা ২/৩ বছরের মধ্যে ট্যাক্স ডিমান্ড নোটিশ দিয়ে আমাদের পশ্চিমবাংলায় মটর ভেইকেলসে ট্যাক্সটা আদায় করতে পারব। পলিউশনের ব্যাপারে আমরা ১ লক্ষর উপর কেস ধরেছি, এটা আপনাদের আমলে হয়নি এটা আমাদের আমলে হয়েছে। আপনাদের আমলে এব্যাপারে কেউ ভাবত না। যাইহোক আমরা যা ধরেছি এটাও কিন্তু অনেক কম। আমি শুধু আর দু-একটি কথা বলব, ট্রাম সম্বন্ধে একটু বলে নিই, কারণ ট্রাম সম্পর্কে অনেকে জানতে চেয়েছেন। এখন কলকাতায় সাড়ে ৪ লক্ষ গাড়ি চলে, ট্রাম চলে আড়াই শত, এই আড়াই শতটাও কমে

যাবে। ট্রাম সম্বন্ধে যে কথা বলেছেন ২৮ কোটি টাকা নয়, ৩০ কোটি টাকা খরচ হচ্ছে, ১৪ কোটি টাকা ভরতুকি দিচ্ছে অর্থাৎ ৮ কোটি টাকা আয় হচ্ছে, বাকি ৮ কোটি টাকার জের নতুন করে বহন করার ক্ষমতা নেই, তাই নতুন করে সরকারের ভরতুকি দেওয়ার অবস্থা নেই। ১৩০ টি ট্রামের আয়ু ৩০ বছর হয়ে গেছে, ট্রাম লাইন ৭১ কি.মি.-র মধ্যে ৪৪ কি.মি. খারাপ হয়ে গেছে। এই ৪৪ কি.মি. ট্রাম লাইন পাল্টাতে হবে। প্রতি ১ কি.মি. খরচ হবে ১ কোটি টাকা। এখন যে ট্রাম আছে তার জন্য ৮ কোটি টাকা অতিরিক্ত সম্পদ সংগ্রহ করতে হবে। তাই এখনি একশত কোটি টাকা সেখানে আমাদের বিনিয়োগ করতে হবে, এটা আমাদের ক্ষমতায় নেই। ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় ১/৩ ভাগ কাজ হয়েছে, ২/৩ ভাগ কাজ করা যায়নি। ওয়ার্ল্ড ব্যাঙ্ক আর টাকা দিচ্ছে না, তাই ২/৩ ভাগ কাজ করা যায়নি, যার ফলে ট্রাম লাইনচ্যুত হচ্ছে, তার ছিঁড়ে যাচ্ছে, ট্রাম দাঁড়িয়ে থাকছে, অ্যাকসিডেন্ট হচ্ছে, জনজীবন বিপর্যস্ত হচ্ছে প্রতি মুহূর্তে। আমি কংগ্রেসি বন্ধুদের বলতে চাই, হাওড়া ও নিমতলা রুট থেকে কারা ট্রাম তুলেছিল। কংগ্রেস(ই) তুলেছিল। আমরা যেটা নতুন করছি বা আমরা যেটা বলছি—কিছু জায়গাতে আমরা ট্রাম রাখব, কিন্তু পর্যায়ক্রমে ট্রাম তুলে দেওয়া ছাড়া আমাদের বিকল্প কোনও পথ নেই। আমরা যদি এককভাবে ট্রাম তুলে দিই তাহলে শ্রমিক-কর্মচারীরা বিপদে পড়ে যাবে। ট্রাম কোম্পানিতে আগে যেখানে কর্মীসংখ্যা ছিল ৮,৫০০ সেটা কমতে কমতে এখন ৮,৩০০ হয়েছে। আমাদের প্রথম কথা হচ্ছে, শ্রমিককর্মচারিদের বাঁচানো, দ্বিতীয় কথা হচ্ছে আর্থিক ক্ষমতার দিকে লক্ষ্য বাখা। কিন্তু আজ আমাদের আর্থিক ক্ষমতা সীমাবদ্ধতায় এসে গেছে। আমাদের আর.টি.এ মটর ভেহিকেলস্ অ্যাক্ট নতুন হয়েছে, আগের অ্যাক্ট আর নেই, সেই জন্য আমি আপনাদের বলছি, মোটামুটি যে পরিকল্পনা আমরা করেছি, তাঁকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টাই আমরা করছি। আপনারা শুধু আমাদের সমালোচনায় করলেন, আপনারা বাস্তববোধের পথের পরিচালিত হলেন না, আমি আশা রাখি আপনারা বাস্তববোধের পথে পরিচালিত হবেন, এই কথা বলে, সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে, আমি আমার বক্তব্য শেষ করছি।

[9-00—9-07 P.M.]

## Demand No.12

**Mr. Deputy Speaker :** There are four cut motions to Demand No.12. Now, I put to vote all the cut motions except Cut Motion Nos.1 nd 3 on which I understand a Division will be demanded.

The motions (Cut Motion Nos.2 and 4) move by Shri Apurbalal Majumder and Shri Amar Banerjee that the amount of the demand be educed by Rs.100/- were then put and lost.

The motions (Cut Motion No.1 and 3) moved by Shri Saugata Roy nd Shri Sultan Ahmed that the amount of the demand be reduced by

Rs.100/- were put and a Division was taken with the following results :

**Noes**

Abdul Bari, Shri Md.
Abdul Quiyom Molla, Shri
Atahar Rahaman, Shri
Bagdi, Shri Natabar
Bal, Shri Shakti Prasad
Basu, Shri Subhas
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Kumud Ranjan
Bouri, Shri Nabani
Chaki, Shri Swadesh
Chakraborty, Shri Deb Narayan
Chakraborty, Shri Shyamal
Chowdhury, Shri Bansa Gopal
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Bidyut
Das, Shri Nirmal
Das, Shri Paresh Nath
Das Gupta, Shrimati Arati
Doloi, Shri Siba Prasad
Ghosh, Shri Kamakhya Charan
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kisku, Shri Lakhi Ram
Konar, Shrimati Maharani
Kunar, Shri Himansu
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Raicharan
Maji, Shri Pannalal

Mallick, Shri Sibaprasad
Mandi, Shri Rampada
Mohanta, Shri Madhabendu
Moitra, Shri Birendra Kumar
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Mir Quasem
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhansu Sekhar
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Naskar, Shri Sundar
Neogy, Shri Brajo Gopal
Paik, Shri Sunirmal
Roy, Shri Hemanta
Roy, Shri Sadakanta
Saha, Shri Kripa Sindhu
Sayed Md. Masih, Shri
Sen, Shri Sachin
Seth, Shri Lakshman Chandra
Sinha, Shri Nirmal Kanti
Sinha, Shri Santosh Kumar
Tudu, Shri Bikram

**Ayes**

Abdus Sattar, Shri
Bapuli, Shri Satya Ranjan
Ghosh, Shri Asok
Majumdar, Shri Apurbalal
Mukhopadhyay, Shri Subrata
Pande, Shri Sadan

**Abstention**

Roy, Shri Saugata

The motion of Shri Shyamal Chakraborty that a sum of Rs.3,11,87,000/- be granted for expenditure under Demand No.12, Major Head : "2041—Taxes on Vehicles". (This is inclusive of a total sum of Rs.77,97,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

**Demand No.77**

The motion of Shri Shyamal Chakraborty that a sum of Rs.99,83,000/- be granted for expenditure under Demand No.77, Major Head: "3051—Ports and Lighthouses." (This is inclusive of a total sum of Rs.24,96,000/- already voted on account in March, 1990) was then put and agreed to.

**Mr. Deputy Speaker** : There is one cut motion to Demand No.78. The cut motion is out of order.

**Demand No.78**

The motion of Shri Shyamal Chakraborty that a sum of Rs.53,08,000/- be granted for expenditure under Demand No.78, Major Head: "3053—Civil Aviation." (This is inclusive of a total sum of Rs.13,27,000/- already voted on account in March, 1990) was then put and agreed to.

**Demand No.80**

The motions of Shri Saugata Roy, Sultan Ahmed, Shri Apurbalal Majumdar, Shri Satya Ranjan Bapuli and Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Shri Shyamal Chakraborty that a sum of Rs.84,26,92,000 be granted for expenditure under Demand No.80 Major Heads: "3055—Road Transport, 3056—Inland Water Transport, 5056—Capital Outlay on Road Transport, 5056—Capital Outlay on Inland Water Transport and 7035—Loans for Road Transport (This is inclusive of a total sum of Rs.21,06,73,000/- already voted on account in March 1990) was then put and agreed to.

**Adjournment**

At this stage the House was adjourned at 9:07 P.M. till 1 P.M. on Tuesday, the 15th May 1990 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 15th May, 1990 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 3 Ministers of State, and 140 Members.

[1-00—1-10 P.M.]

(Noise)

(All the Honourable Members belonging to Ruling and the Opposition Parties rose to speak)

(Noise)

**মিঃ স্পিকার ঃ** এরকমভাবে একসঙ্গে বললে তো হবে না। বসুন, বসুন। আমি ব্যাপারটা বুঝতেই পারলাম না আর চেঁচামেচি আরম্ভ হয়ে গেল। সুমন্তবাবু, বলুন কি ব্যাপার।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল একটি দুর্ঘটনা ঘটেছে। এক শ্রেণীর অসাধু প্রোমোটার বাড়িঘর তৈরি করে ব্যবসা করছে, বিজনেস করছে এবং মানুষের জীবন নিয়ে ছিনিমিনি খেলছে। স্যার, আপনি জানেন যে এর আগে কুন্দলিয়া বলে এক ভদ্রলোক—প্রোমোটার—তার তৈরী বাড়ি ভেঙে অনেক লোক মারা গিয়েছে এবং আহত হয়েছে। কালকে বেহালার বুড়োশিবতলায় বাঙ্গুরদের তৈরী করা একটি বাড়িও ভেঙে পড়েছে এবং তাতে অনেক লোক আটকে পড়েছে, আহত হয়েছে এবং সম্ভবত মারাও গিয়েছে কেউ কেউ কারণ এখনও সেখান থেকে ডেবরিস সরানো হয়নি। সেখানে তার নিচে লোকজন পড়ে আছে। কর্পোরেশনের কর্মচারিদের একটা অংশ—সেখানকার ইঞ্জিনিয়ার, বিল্ডিং ডিপার্টমেন্টের কর্মচারী এবং অসাধু ব্যবসায়ীদের যোগসাজসে এই প্রোমোটাররা এই ধরনের বাড়ি তৈরি করছে যেখানে জীবনের কোনও নিরাপত্তা নেই। স্যার, এ বিষয়ে গভীরভাবে অনুসন্ধান করা প্রয়োজন। এইসমস্ত অসাধু ব্যবসায়ীদের কঠোর শাস্তি দেওয়া দরকার যাতে ভবিষ্যতে এই ধরনের বাড়ি কলকাতা শহরে আর তৈরি না হয়। মানুষের জীবনের নিরাপত্তা যেন ফিরে আসে। স্যার, এ বিষয়ে সরকারকে উদ্যোগী হবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। স্যার, প্রয়োজন হলে আপনি এ বিষয়ে আলোচনা করতে দিতে পারেন।

**মিঃ স্পিকার ঃ** আগে আমাদের ঠিক করতে হবে যে আজকে কোয়েশ্চেন হবে কি হবে না এবং ঠিক করতে হবে এটা নিয়ে আলোচনা হবে কিনা।

**(ভয়েসেস ঃ এটা নিয়ে আলোচনা হোক।)**

ঠিক আছে, কোয়েশ্চেন বাদ দিচ্ছি, সবাইকে স্কোপ দেব।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় স্পিকার, স্যার, আজকে নিউ মার্কেট থেকে শুরু করে বিভিন্ন বাজারে আগুন লাগছে। আমার মনে হয় বাজারে এই আগুন লাগাবার পিছনে অসাধু প্রোমোটারদের একটা অপচেষ্টা কাজ করছে। আজকে কর্পোরেশনের বুকের উপরে বসে যে ভাবে তারা কোটি কোটি টাকা মুনাফা লুঠছে সেই সম্পর্কে আমি আগেও বলেছি। আজকে ফতেপুরিয়া, কাজোরিয়া, বাজোরিয়া, কুন্দলিয়ারা কলকাতার বুকের উপরে যে সব কাজ চালিয়ে যাচ্ছে সেই সম্পর্কে আগেও আমি অভিযোগ করেছি। মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবু এই সভায় দাঁড়িয়ে ঘোষণা করেছিলেন যে ভবিষ্যতে তারা কোনও প্রোমোটারকে বাজার নির্মাণের কাজ দেবেন না। যখন রডন স্কোয়ারের সবুজকে ধ্বংস করার প্রচেষ্টা করা হয়েছিল তখনও আমরা বলেছিলাম। সেখানে ব্যাপক গণবিক্ষোভের ফলে সরকার বাধ্য হয়েছিলেন এই ঘোষণা থেকে পিছিয়ে আসতে। রডন স্কোয়ারে বাণিজ্যিক কমপ্লেক্স তৈরি করা থেকে তারা পিছিয়ে গেলেন। সবুজকে ধ্বংস করে বাণিজ্যিক কমপ্লেক্স করার যে পরিকল্পনা সরকার নিয়েছিলেন সেটা পরে বাতিল করলেন। এর আগেও আমরা দেখেছি যে ভবানীপুরে বহুতল নির্মিত বাসভবন ভেঙে পড়েছিল এবং তার ফলে ১২ জন মানুষের প্রাণহানী হয়েছিল। এই বিধানসভায় যেদিন চন্দননগর, শিলিগুড়ি ও আসানসোলের জন্য বিল আনা হয়েছিল, সেই সম্পর্কে আ্যালোচনা হয়েছিল, সেদিনও আমরা বলেছি যে প্রদীপ কুন্দলিয়া, এই অসাধু প্রোমোটার, যে আমাদের সমাজের কলঙ্ক বলে চিহ্নিত, সে এখনও বহাল তবিয়তে ঘুরে বেড়াচ্ছে এবং প্রযোজক হিসাবে ফিল্ম প্রডিউস করছে। আজকে সে কলকাতার রাজপথে প্রকাশ্যে ঘুরে বেড়াচ্ছে। আমরা বলেছি যে এই বিষয়টা অত্যন্ত তৎপরতার সঙ্গে আদালতে নিয়ে গিয়ে দ্রুত নিষ্পত্তি করে তার শাস্তির ব্যবস্থা করা হোক। কিন্তু সেই রকম কোনও ব্যবস্থা করা হচ্ছে না। এই ঘটনার পরে আবার একটা ঘটনা ঘটল বেহালায়। এটা কারা ঘটাল? এটা বাঙ্গুর শিল্পগোষ্ঠী ঘটাল। এই শিল্পগোষ্ঠী ১১৭ নং ওয়ার্ডে এক বিশাল এলাকায় একটা বহুতল বাড়ি তৈরি করছে। কিন্তু দেখা গেল যে ঠিক একই রকম ভাবে সেই বাড়ি ভেঙে পড়েছে। আমরা বারে বারে যে কথা বলেছি যে কুন্দলিয়া, বাজোরিয়া, কাজোরিয়া, ফতেপুরিয়াদের কাজে উৎসাহিত হতে দেখে আরও অন্যান্য প্রোমোটারও এইসব কাজে উৎসাহিত হচ্ছে। আজকে কলকাতার প্রায় ৫ হাজার ২ শত বে-আইনি বাড়ি আছে। এটা আমার কথা নয়, এটা নির্মল মুখার্জি, এম. আই. সি. (বিল্ডিং), তার একটা ইন্টারভিউ ইন্ডিয়া টুডেতে প্রকাশিত হয়েছে, সেখানে তিনি বলেছেন যে ৫ হাজার ২০০ এই রকম বে-আইনি বাড়ি কলকাতার বুকে রয়েছে। আজকে কোথাও কোনও নিয়ন্ত্রণ থাকছে না। আজকে মনে হচ্ছে প্রশাসন এই সমস্ত প্রোমোটারদের কাছে আত্মসমর্পণ করেছেন। ইট ইজ এ টোটাল সারাউন্ডার টু দি প্রোমোটারস। কলকাতা কর্পোরেশনের কোথাও কোনও নিয়ন্ত্রণ নেই। মেয়র বলছেন, এই দুর্নীতির মোকাবিলা করা যাবে না। মেয়র আরও বলেছেন যে দেশের সব জায়গায় দুর্নীতি আছে, কলকাতা তার বাইরে নয়। পৌরমন্ত্রী বলেছেন যে কলকাতা শহর কালোবাজারিদের হাতে চলে যাচ্ছে। এসব কথায় অসাধু প্রোমোটাররা আরও উৎসাহিত হয়ে উঠেছে। এই যে একটার পর একটা ঘটনা ঘটছে, এটা কলকাতার পক্ষে অত্যন্ত লজ্জাকর এবং অবমাননাকর। আজকে যেখানে কলকাতা শহরকে জাতীয় শহরে রূপান্তরিত করার স্লোগান উঠেছে সেখানে এই ধরনের ঘটনা ঘটছে। এই ধরনের অসাধু প্রোমোটার, কালোবাজারিদের হাতে যদি কলকাতা শহর চলে যায় এই সরকারের হাতে পড়ে তাহলে এটা লজ্জার শহর, কলঙ্কের শহর হিসাবে

চিহ্নিত হয়ে যাবে। এই ঘটনার পরে একথা বলব যে এই অসাধু প্রোমোটারদের মোকাবিলায় ব্যর্থ হওয়ার জন্য, পৌরমন্ত্রী এবং মেয়রের যতশীঘ্র সম্ভব গণতান্ত্রিক রীতিনীতি মেনে নিয়ে পদত্যাগ করা উচিত। আমি তাদের পদত্যাগ দাবি করছি।

**শ্রী শচীন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল ১১৭ নম্বর ওয়ার্ডে যে ঘটনা ঘটেছে, আমি সংবাদ সংগ্রহ করতে পেরেছি তাতে একটা বিরাট ষড়যন্ত্র চলছে। সুদীপবাবু এখানে কিছু বক্তব্য রেখেছেন। সরকারের তরফ থেকে কিছু ব্যবস্থা গ্রহণ হয়েছিল। কর্পোরেশনের মেয়র ইন কাউন্সিল থেকে ব্যবস্থা করা হয়েছিল যে এই ধরনের বিল্ডিং করতে পারবে না ব্যবসায়ীরা। এই হুঁশিয়ারি দিয়ে একটা বিলও পাস হয়েছিল। কিন্তু ঘটনা হচ্ছে রাতের অন্ধকারে কর্পোরেশনের যে নির্দেশ অমান্য করে স্থানীয় কাউন্সিলর, তিনি কংগ্রেস(আই)-এর কাউন্সিলর, তিনি যোগসাজস করেছেন এই বাঙ্গুর গোষ্ঠীর সঙ্গে। এই বাঙ্গুর গোষ্ঠী দীর্ঘদিন ধরে কলকাতা শহরে নানা রকম পরিকল্পনার নামে, উন্নয়নের নামে বহু বাড়িঘর তৈরি করেছেন। এটা ছিল একটা কারখানা। এটাকে বন্ধ করেছেন এবং বন্ধ করে শ্রমিকদের তাড়িয়েছেন বিল্ডিং করবেন বলে। এটা একটা বিরাট কমপ্লেক্স, ৭২৮টি ফ্ল্যাট তৈরি হবে।

[1-10—1-20 P.M.]

যেটা ভেঙে পড়েছে, এটা হচ্ছে ২০টি ফ্ল্যাটের বিষয়টা। যতদূর আমার কাছে সংবাদ রয়েছে, সেখানকার কংগ্রেস কাউন্সিলার এর সঙ্গে জড়িত। কংগ্রেস কাউন্সিলাররা এই ধরনের অসাধু ব্যবসায়ীদের সঙ্গে জড়িত এবং সঙ্গে পৌরসভার এক শ্রেণীর অসাধু কর্মচারী, যারা দুর্নীতি পরায়ণ, এইসব মিলিয়ে একটা চক্র কাজ করছে। আমরা দাবি করছি সরকার পক্ষ থেকে এই সম্পর্কে একটা বিবৃতি দেওয়া হোক এবং যারা এর পেছনে ষড়যন্ত্রে লিপ্ত রয়েছেন, তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক। এই সম্পর্কে বলি, কোন কংগ্রেসি কাউন্সিলার এই অসাধু কাজে যুক্ত, তার নাম আমার কাছে আছে, তিনি হচ্ছে ঐ ওয়ার্ডেরই কাউন্সিলার।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাত্র কিছুদিন আগে ভবানীপুরে এই রকম একটা মারাত্মক ঘটনা ঘটে গেল এবং বেশ কিছু মানুষের জীবনহানি ঘটল, আবার গতকাল বুড়ো শিবতলায় পাঁচতলা নির্মিয়মান বাড়ি পড়ে গিয়ে ওর মধ্যে দুই জনের জীবনহানি ঘটেছে এবং শুনতে পাচ্ছি আরও কতজন আহত হয়েছে। আমার বক্তব্য যারা এর সঙ্গে জড়িত, যারা রাতের অন্ধকারে একটা প্রশাসন থাকা সত্ত্বেও সেখানে কিভাবে একের পর এক ঘটনাগুলো ঘটিয়ে যাচ্ছে। যার ফলে হাজার হাজার বেআইনি বাড়ি আজকে কলকাতা শহরে গজিয়ে উঠেছে। এইসব অসাধু ব্যবসায়ীরা সমস্ত আইনসম্মত রীতি নীতি লঙ্ঘন করছে, এবং এই বাড়িগুলো তৈরি করছে। সরকারি আইন রয়েছে, তা দিনের পর দিন লংঘিত হচ্ছে, এটা অত্যন্ত মারাত্মক ব্যাপার। এই ব্যাপারে যারাই দোষী হোক তাদের শাস্তির ব্যবস্থা করতে হবে। আমরা আশা করেছিলাম প্রদীপ কুন্দলিয়ার পর এই ঘটনা আর ঘটবে না এবং এই সম্পর্কে আমরা সরকারের কাছ থেকে প্রতিশ্রুতিও পেয়েছিলাম। কিন্তু অল্প সময়ের মধ্যে আবার একটা মর্মান্তিক ঘটনা ঘটে গেল। মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারে তদন্ত করে একটা রিপোর্ট দিন। এই ব্যাপারে যাতে একটা পূর্ণাঙ্গ তদন্ত হয়, তার ব্যবস্থা

করুন এবং সংশ্লিষ্ট কর্পোরেশনের অসাধু অফিসার যারা এইভাবে প্রোমোটারদের সঙ্গে অশুভ আঁতাত চালিয়ে যাচ্ছে বা আনহোলি লেক্‌সাস চালিয়ে যাচ্ছে এর একটা পূর্ণাঙ্গ তদন্ত হোক বারবার একটার পর একটা ঘটনা ঘটবে, সরকার বলবেন ব্যবস্থা নিচ্ছি, তা হতে পারে না সেইজন্য কংগ্রেসি কাউন্সিলার থাকুন আর যেই থাকুন, দোষীকে খুঁজে বার করতে হবে এবং উপযুক্ত শাস্তি বিধানের জন্য ব্যবস্থা করতে হবে। সরকারের তরফ থেকে এই ব্যাপারে প্রতিশ্রুতি দিতে হবে।

**শ্রী শান্তি রঞ্জন গাঙ্গুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১১৭ নং ওয়ার্ডের নিউ আলিপুরে এই ঘটনা ঘটেছে। ঘটনার সঙ্গে জড়িত রয়েছে কর্পোরেশনের আমলারা এবং কংগ্রেসের স্থানীয় কাউন্সিলার। এই সম্পর্কে আমি আপনার মাধ্যমে জানাতে চাই, এই সম্পর্কে অ্যাসেম্বলিতে একটা বিবৃতি দেবার ব্যবস্থা করা হোক। আমি আপনার মাধ্যমে এই প্রসঙ্গে আর একটা খবর জানাই, গত ২৯শে এপ্রিল টেলিগ্রাফ পত্রিকায় একটা খবর বেরিয়েছে, তাতে দেখা যাচ্ছে নেতাজী সুভাষ রোড, ক্যানিং স্ট্রিট এইসব অঞ্চলে ১৫টা বেআইনি বাজার তৈরি হচ্ছে এর সঙ্গে কর্পোরেশনের আমলারা জড়িত। সেখানে শীতাতপ নিয়ন্ত্রিত ১৫টা বাজার তৈরি হচ্ছে। এই সম্পর্কে আমি মন্ত্রী মহাশয়কে বিবৃতি দিতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয় স্পিকার, স্যার, গতকাল কলকাতা কর্পোরেশনের ১১৭ নং ওয়ার্ডে যে দুঃখজনক ঘটনাটি ঘটে গেছে তাতে আমরা বিধানসভার সদস্যরা নিশ্চয়ই উৎকণ্ঠিত এবং এবিষয়ে নিশ্চয়ই আমাদের কারও কোনও দ্বিমত নেই যে, অপরাধীদের চিহ্নিত করা হোক, শাস্তি দেওয়া হোক। সে ক্ষেত্রে বাঙ্গুর ব্রাদার্স, যারা বাড়িগুলো তৈরি করছিল তাদের প্রতিনিধি গ্রেপ্তার হয়েছে এরকম খবর যাচ্ছে। কাজেই সেক্ষেত্রে রাজ্য সরকার ইতিমধ্যেই কাজ করতে শুরু করেছেন। এটা ভাল দিক। কিন্তু যে কথা একটু আমাদের বিধানসভার ভেতরে আসা উচিত যে, কি করে কলকাতার বুকে এই রকম একটা ইললিগ্যাল কন্সট্রাকশন হতে পারল, কর্পোরেশনের ভূমিকা সেখানে কি ছিল? খোঁজ নিয়ে যেটা জানা যাচ্ছে, কর্পোরেশন থেকে সেই বাড়ির কন্সট্রাকশনকে ইললিগ্যাল কন্সট্রাকশন হিসাবে চিহ্নিত করা হয় এবং সেখানে বাড়ি তৈরি বন্ধ করার নোটিশও দেওয়া হয় এবং কর্পোরেশনের পক্ষ থেকে গার্ডও বসানো হয় যাতে ঐ বাড়ির কোনও ফারদার কন্সট্রাকশন না হতে পারে। এর পরে ওখানকার যিনি স্থানীয় কাউন্সিলর, তিনি কর্পোরেশন অফিসে গিয়ে তদ্বির করেন যাতে গার্ড তুলে নেওয়া হয় এবং বাঙ্গুর ব্রাদার্সের লোকেরাও তাঁর সঙ্গে যায়। ঐ কাউন্সিলরের তদ্বিরের ফলে বাঙ্গুর ব্রাদার্স কর্পোরেশনে একটা মুচলেখা দিয়ে আসে যে, ওরা ওখানে আর কন্সট্রাকশন করবে না, কাজেই গার্ড তুলে নেওয়া হোক। ফলে বাঙ্গুর ব্রাদার্স এবং স্থানীয় কংগ্রেসি কাউন্সিলরের চাপে কর্পোরেশন ওখান থেকে গার্ড তুলে নেয়; যেহেতু তারা মুচলেখা দিয়েছে ফারদার কন্সট্রাকশন হবে না। কিন্তু কংগ্রেসি কাউন্সিলরের মদতে মুচলেখা দেওয়া সত্ত্বেও বাঙ্গুর ব্রাদার্স গার্ড তুলে নেবার পর পুরোদমে কাজ শুরু করে। তার ফল তো আজকে আমরা শুনতেই পাচ্ছি। সেখানে দুর্ঘটনা ঘটেছে, কয়েকজন মারা গেছে, কয়েকজন এখন হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছে, চূড়ান্ত ফল কি হবে আমি জানি না। কংগ্রেস দলের একজন কাউন্সিলর অসাধু প্রোমোটরের সঙ্গে হাতে হাত মিলিয়ে কর্পোরেশনের বাধাকে অগ্রাহ্য করে বেআইনি কাজ করেছেন। এর পরেও কংগ্রেস দল এখানে দাঁড়িয়ে কর্পোরেশনের

মেয়রের, পৌরমন্ত্রীর পদত্যাগ দাবি করছেন! তাহলে একটা কথা বলতে হয়, যে দলের এক নং নেতা বিদেশ থেকে কামান কিনতে গিয়ে ঘুস খায়, সেই দলের কাউন্সিলর বেআইনি কন্‌স্ট্রাকশন থেকে টাকা খাবে, এ আর এমন কি! ঐ দলের এ টু জেড প্রতিটি কাউন্সিলর এইরকম বেআইনি কাজের সঙ্গে যুক্ত। তাঁদের বিরুদ্ধে আইন-গত ব্যবস্থা নেওয়া হোক, এই দাবি আমি এই সভায় রাখছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা কৃতজ্ঞ যে আপনি এই ধরনের একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আমাদের আলোচনার সুযোগ দিয়েছেন। কিন্তু সরকারি দলের সদস্যরা বিষয়টির প্রতি সঠিক গুরুত্ব আরোপ করছেন বলে আমার মনে হচ্ছে না। এই সরকারের বেআইনি কাজকে তাঁরা আলোচনার মধ্যে দিয়ে প্রটেকশন দেবার চেষ্টা করছেন। তবে এতে আমরা মোটেই বিস্মিত নই। কিন্তু ওঁরা বক্তব্য রাখতে গিয়ে অবান্তর প্রশ্নের অবতারণা করছেন, সেইজন্য আমি মর্মাহত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা জিনিস বুঝতে পারছি না সরকার আছে, তার পৌর দপ্তর আছে—কলকাতা কর্পোরেশনের মতো একটা সুবৃহৎ প্রতিষ্ঠান, বহু প্রাচীন ঐতিহ্যশালী প্রতিষ্ঠান, যার একটা বহু দিনের প্রশাসনিক কাঠামো আছে, তথাপি এই জিনিস একের পর এক কলকাতা শহরের বুকে ঘটে চলেছে। বুড়ো শিবতলার ঘটনার ফলে একটা জিনিস বৈজ্ঞানিকভাবে প্রতিষ্ঠিত যে, এই সরকার সুচিন্তিতভাবে এবং পরিকল্পনা-মাফিক ব্যবসায়ী, কালোবাজারি, মুনাফাখোরদের কাছে নিজেদের বিক্রি করে দিয়েছেন। বিশেষ করে প্রদীপ কুন্দলিয়ার মতো প্রোমোটরদের কাছে এঁরা একেবারে বিকিয়ে গেছেন। কেন না প্রদীপ কুন্দলিয়ার ঘটনার পরেও হাজার হাজার বেআইনি বাড়ি তৈরি হচ্ছে এবং কালকেই আবার একটা দুর্ঘটনা ঘটল। বাড়ি ভেঙে পড়ছে, বাড়ি আরও ভেঙে পড়বে, মানুষ মরছে, মানুষ আরও মরবে। মাননীয় সদস্য মানববাবু বক্তব্য রাখতে গিয়ে অপ্রাসঙ্গিকভাবে অবান্তর বক্তব্যের অবতারণ করলেন,—এক নং নেতা কামান থেকে ঘুস খেয়েছে, ইত্যাদি বললেন। আমি আপনাকে জিজ্ঞাসা করছি, এই হাউসে এই ধরনের কথা কি বলা যায়? আমি ওঁর ঐ কথা এক্সপাঞ্জ করার আবেদন করছি। পাশাপাশি আমি বলছি, কালকে যে ঘটনা ঘটেছে তাতে আমরা দেখছি পশ্চিমবঙ্গ সরকার এবং কলকাতা কর্পোরেশন কলকাতা শহরটাকে কালোবাজারিদের কাছে মর্টগেজ দিয়ে দিয়েছে। মেয়র প্রকাশ্যে বলছেন,—আমার কিছু করার নেই, কালোবাজারিরা এইসব জিনিস করছে। রাজ্যের পৌরমন্ত্রী বলেছেন, কর্পোরেশনে দুর্নীতি আছে এবং বেড়েছে। মন্ত্রী নিজেই অসহায়। আজকে এখানে নিজেদের চোর ডাকাতের আড়াল করবার জন্য অনেক অপ্রাসঙ্গিক আলোচনার অবতারণা করা হচ্ছে।

[1-20—1-30 P.M.]

আমি তাই আপনার মাধ্যমে দৃঢ়ভাবে দাবি করছি যে, অবিলম্বে জুডিশিয়াল এনকোয়ারি কমিশন করা হোক। টাইম লিমিট করা হোক যে এতদিনের মধ্যে কলকাতা হাইকোর্টের একজন বর্তমান বিচারপতি—অবসর প্রাপ্ত নয়—মহাশয়কে দিয়ে তদন্ত করা হোক। প্রদীপ কুন্দলিয়ার ব্যাপারটির সঙ্গে এই বুড়োশিবতলার ব্যাপারটি যুক্ত করে সামগ্রিকভাবে বে-আইনি করার ক্ষেত্রে ক্যালকাটা কর্পোরেশনের সম্পর্কে যেন জুডিশিয়াল এনকোয়ারি হয়। আপনি টাইম বেঁধে দিন যে, এতদিনের মধ্যে জমা দিতে হবে। সমস্ত কালোবাজারিদের ব্যবসা এর সঙ্গে যুক্ত, তারা কলকাতাকে বিক্রি করে দিচ্ছে। আমরা জানি বিভাগীয় মন্ত্রী মহাশয় মাননীয়

মুখ্যমন্ত্রী মহাশয়ের সঙ্গে হ্যানয় গিয়েছেন। মাননীয় বিনয়বাবু রয়েছেন উনি প্রকাশ্যে একটা সিদ্ধান্ত গ্রহণ করুন জুডিশিয়াল এনকোয়ারি করাতে হবে এবং টাইম বেঁধে দিতে হবে। না হলে আর কত রকমভাবে কালোবাজারিদের ব্যবসার কাছে কলকাতাকে বিক্রি করা হবে?

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পিকার স্যার, প্রদীপ কুন্দলিয়ার ঘটনার পর যেভাবে সমস্ত পশ্চিমবঙ্গের সর্বত্র ঘটনাটি আলোচনা হয়েছিল এবং তীব্রভাবে ধিক্কার জানানো হয়েছিল তাতে মনে হয়েছিল যে ঐ ধরনের ঘটনার পুনরাবৃত্তি আর হবে না। আবার এইসব ঘটনায় প্রমাণ হচ্ছে যে এইসব প্রোমোটরদের হাতে প্রচুর কালো টাকা থাকায় তারা কর্পোরেশনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে এইসব কাজ করে চলেছে। বিধানসভায় বার বার আলোচনা হয়েছে, মাননীয় মন্ত্রী মহাশয়রা বিবৃতি দিয়েছেন, কিন্তু তা সত্ত্বেও গভর্নমেন্ট অ্যান্ড কর্পোরেশনকে কিভাবে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখানো হচ্ছে এটাই হচ্ছে তার জ্বলন্ত দৃষ্টান্ত। এর সঙ্গে এটাও দেখছি—এটা ওঁরা অস্বীকার করতে পারবেন না—যে কর্পোরেশনের কংগ্রেসি কাউন্সিলাররা এর সঙ্গে যুক্ত আছেন, এটা প্রমাণ হয়ে গেছে। আমি মাননীয় মানববাবুর সঙ্গে একমত যে বোফর্সের পর্বত প্রমাণ চুরির ঘটনার সঙ্গে এটার তুলনা করা যায়। মাননীয় অর্থমন্ত্রী এবং পৌরমন্ত্রী মহাশয় বলেছেন যে কালো টাকা দিয়ে কলকাতাকে কিনে ফেলা যায়। গভর্নমেন্ট ব্যবস্থা নেওয়া সত্ত্বেও এবং মন্ত্রী মহাশয়রা বিবৃতি দেওয়া সত্ত্বেও ওরা কব্জা করে ফেলেছে এবং একটা নির্বাচিত সরকার অসহায়, ওদের কাছে অসহায় হয়ে পড়েছেন। উনি বললেন মেয়র কমল বসু মহাশয় কর্পোরেশনের দুর্নীতির কথা বলেছেন, কিন্তু দুর্নীতি দূর করবে কে? ওঁদের আমলে লোকে কর্পোরেশন বলত না, বলত চোরপোরেশন। এখন লোকে কর্পোরেশন বলে থাকে। আমি সেজন্য বলছি যে, আজকে মন্ত্রিসভার মাননীয় সদস্যরা উপস্থিত রয়েছেন কর্পোরেশনের হাতে দায়িত্ব দিলে হবে না, গভর্নমেন্টকে সর্বশক্তি দিয়ে এই প্রোমোটারদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করে রুখে দাঁড়াতে হবে। এই ব্যাপারের একটা পূর্ণাঙ্গ তদন্ত হোক এবং ধীরে ধীরে যেভাবে কর্পোরেশনে কালোটাকা চলছে সেটাকে কি করে বন্ধ করা যায় সেজন্য গভর্নমেন্ট দৃঢ়ভাবে তার ব্যবস্থা গ্রহণ করুন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত রয়েছেন তিনি এই সভাকে আশ্বস্ত করার জন্য একটি বিবৃতি দিন।

**শ্রী প্রবুদ্ধ লাহা :** স্যার, গতকাল যে মর্মান্তিক ঘটনা ঘটে গেছে, আমি দেখেছি যে সরকার পক্ষের সদস্যরা সেই ঘটনাকে ধামাচাপা দিতে চাইছেন। সরকার পক্ষের সদস্যরা প্রকৃত অপরাধীকে আড়াল করতে চাইছেন। সরকারপক্ষ মেনে নিন যে সেখানে বিচার বিভাগীয় তদন্ত হোক এবং তা টাইম বাউন্ড করে দেওয়া হোক। ঐ তদন্তে যদি কংগ্রেসি কাউন্সিলাররা দোষী বলে প্রমাণিত হয় তাহলে আমরা তা মেনে নেব। কিন্তু তার আগে এখান থেকে ওঁরা কি করে বলছেন যে কংগ্রেসি কাউন্সিলাররা এর সঙ্গে জড়িত? এইসব কথা বলে আসলে ওঁরা অ্যাটেনশন ডাইভার্ট করতে চাইছেন। সরকার পক্ষের সদস্যরা এই কথাটা অস্বীকার করতে পারবেন না যে প্রোমোটাররা এই ঘটনাটা ঘটিয়েছে এবং সেই সমস্ত প্রোমোটাররা সি. পি. এম. পার্টি ফান্ডে টাকা দিচ্ছে। কুন্দলিয়ার পরে এই যে ঘটনা ঘটেছে এতে বাঙ্গুর গোষ্ঠী শাসক দলের মদতপুষ্ট হয়ে এটা করেছে। এটা খুবই দুঃখের কথা। দলমত নির্বিশেষে আমাদের সকলকে নিয়ে এই যে ঘটনাটা ঘটেছে তা ভবিষ্যতে আর যেন না ঘটতে পারে, কলকাতা যেমন দুঃস্বপ্নের শহর হতে চলেছে তা যেন না হয় তার জন্য

চেষ্টা করতে পারি। কলকাতা শহরকে জাতীয় শহর করবেন বলে আপনারা দাবি করছেন, এটা আমরা সকলে নিশ্চয়ই চাই। কিন্তু সি. পি. এম.এর দলবাজির ফলে কলকাতা শহরকে জাতীয় শহর হিসাবে গড়ে তোলার ক্ষেত্রে বাধা পাচ্ছে। আমি অনুরোধ করছি যে গতকালকের ঐ ঘটনা সম্পর্কে টাইম বাউন্ড জুডিশিয়াল এনকোয়ারির ব্যবস্থা করা হোক এবং তাতে কেউ যদি দোষী প্রমাণিত হয় তাহলে তাদের কঠোরতম শাস্তি দেওয়া হোক। এই ব্যাপারে আইন সংশোধন করে প্রোমোটাররা যেখানে এই ধরনের মাল্টি স্টোরেড বিল্ডিং তৈরি করেছে এবং যে বাড়িগুলো ভেঙে পড়ছে সেই ক্ষেত্রে এই সমস্ত প্রোমোটারদের এবং সংশ্লিষ্ট অফিসারদের যেন শাস্তি দেওয়া হয়।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় স্পিকার স্যার, এইভাবে কলকাতায় বেআইনি বাড়ি তৈরি হচ্ছে। আইন ছিল চার তলার উপরে আর কোনও বাড়ি তৈরি করা যাবে না অথচ সংবাদে দেখলাম পাঁচতলা বাড়ি নির্মিত হয়েছিল বেআইনিভাবে এবং গতকাল রাত্রে সেই বাড়ি পড়ে গিয়ে, ভেঙে গিয়ে অনেক লোক আহত হয়েছেন, কয়েকজন মারা গেছেন। এই অবস্থা পশ্চিমবাংলায় চলতে দেওয়া যায় না। এই কথা ঠিক, মাননীয় চিফ হুইপ শ্রী শচীন সেন এবং মাননীয় বিধায়ক মানব মুখার্জি এঁরা সুনির্দিষ্টভাবে বলেছেন যে কর্পোরেশনের কাউন্সিলররা এবং প্রোমোটার বলেছিল যে তাঁরা বাড়ি তৈরি করবেন না, গার্ডকে সরিয়ে নেওয়া হোক। এটা থেকে মনে হচ্ছে যে এটা সত্যি। সেজন্য প্রথমে তাদের গ্রেপ্তার করা দরকার এবং এর সঙ্গে যেসব কর্মচারী জড়িত তাদের গ্রেপ্তার করা উচিত। এই রকম ঘটনা ভবিষ্যতে যাতে না ঘটতে পারে তারজন্য হাউস নিশ্চয়তা চায় এবং কলিকাতাবাসী নিশ্চয়তা চান। কঠোর ব্যবস্থা নেওয়া হোক যাতে এই রকম দুর্ঘটনা না ঘটে এবং প্রাণহানি না ঘটে।

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় স্পিকার স্যার, গতকাল ১১৭ নং ওয়ার্ডে যে ঘটনা ঘটেছে সেটি খুবই দুঃখজনক। আমি কংগ্রেসিদের সঙ্গে সহমত পোষণ করি যে এই সমস্ত প্রোমোটারদের বিরুদ্ধে দাঁড়ানো উচিত এবং তাঁদের সঙ্গে এও সহমত পোষণ করি, আমরা সকলেই চাই—আমি আগে একই মত পোষণ করেছি—যে, এইভাবে প্রোমোটাররা বাড়ি তৈরি করবেন এবং বাড়িগুলো ভেঙে যাবে, সাধারণ মানুষ মারা পড়বে এটা কখনই চলতে দেওয়া যায় না, এটা বন্ধ হওয়া উচিত। আমি দীর্ঘদিন ধরে কলকাতায় আছি, আমি দেখছি যে দীর্ঘদিন ধরেই এইরকম ঘটনাগুলো ঘটছে। এগুলোকে ধরা উচিত। কলকাতা পৌরসভা একটি স্বায়ত্তশাসিত প্রতিষ্ঠান। কলকাতা পৌরসভায় এবারকার সংবিধানে নির্বাচিত কাউন্সিলারদের ক্ষমতা অপরিসীম। উক্ত ঘটনায় দু'চারজন মারা গেছেন এবং আরও দু'জন হাসপাতালে আছেন, যাঁদের অবস্থা আশঙ্কাজনক। ইতিমধ্যে উক্ত এলাকার সাধারণ মানুষ বন্‌ধ ডেকেছেন। ঐ বন্‌ধে বামপন্থীদের নেতৃত্বে এবং সাধারণ মানুষ যাঁরা তাতে সামিল হয়েছেন তাঁদের কাছ থেকে আওয়াজ উঠেছে, তাঁরা দাবি করেছেন যে অবিলম্বে ঐ এলাকায় এই রকম ঘটনা যাতে না ঘটে তার ব্যবস্থা করা হোক। আমি শুনেছি যে ঐ বাড়িটির পাশে আরও দুটি বাড়ি আছে যেগুলো বাঙ্গুররা করেছেন এবং তারমধ্যে ফাটল দেখা গিয়েছে। কর্পোরেশন থেকে সেটিকে ভাঙার অর্ডার দেওয়া হয়েছে। এও সংবাদ পাওয়া গেছে যে বাঙ্গুরের সঙ্গে অ্যাপোলো এবং তাদের সঙ্গে আরও যারা বাড়ি তৈরি করেছিল সর্বমোট তিনজনকে গ্রেপ্তার করা হয়েছে।

[1-30—1-40 P.M.]

ইতিমধ্যেই এই ব্যাপারে বিভিন্ন দলের নেতারা সেখানে গেছেন এবং মন্ত্রীও সেখানে উপস্থিত হয়েছেন এবং মেয়র পরিষদের সদস্যরা গেছেন। তাছাড়া বিল্ডিং বিভাগের পক্ষ থেকে সমস্ত ব্যাপারে অনুসন্ধান করতে গেছে। কিন্তু এক ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। ওই বাঙ্গুর গোষ্ঠীর বিরুদ্ধে কর্পোরেশনের কমপ্লেন আছে। তিনি যে নোটিশ দেন সেই নোটিশের ক্ষেত্রে গার্ড পোস্টিং করা হয়েছে। আপনি জানেন স্যার, কাউন্সিলার যিনি আছেন তিনি নির্বাচিত প্রতিনিধি। নির্বাচিত এখনকার যে প্রতিনিধি তার ক্ষমতা বেশি থাকে। যখন কোনও বাড়ি বেআইনি সন্দেহ করে গার্ড পোস্টিং করা হয় তখন একমাত্র কাউন্সিলার যদি গার্ড পোস্টিং উইথড্র করার মুচলেখা দেয় এবং বাড়ি রেকমেন্ড করতে বলেন তাহলেই গার্ড উইথড্র করা যায়। এটা আমার আপনার ব্যাপার নয়, কর্পোরেশনের খাতায় দেখা যাবে, নিশ্চয় কাগজেও বেরিয়েছে। কর্পোরেশনের ১১৭ নং ওয়ার্ডের কাউন্সিলার শ্যাম দাশগুপ্ত মুচলেখা দিয়ে এইভাবে বাঙ্গুর অ্যাপোলো গোষ্ঠীকে রেকমেন্ড করিয়ে দিয়েছেন। কংগ্রেস দলের যদি বিন্দুমাত্র লজ্জা থাকত তাহলে অন্তত কাউন্সিলার পদ থেকে তাঁকে প্রত্যাহার করে নিতেন। এবং শুনছি এইবারও তিনি কংগ্রেস প্রার্থী হিসাবে কর্পোরেশনের নির্বাচনে দাঁড়িয়েছেন। সুতরাং বোঝাই যাচ্ছে যে, এই বাঙ্গুর গোষ্ঠী এবং কুন্দলিয়া গোষ্ঠীর কংগ্রেসি কাউন্সিলারদের মদতে এইভাবে বেআইনি বাড়ি করে যাচ্ছেন। এইভাবে কলকাতাকে ধ্বংস করার চেষ্টা করা হচ্ছে। সুতরাং এই ব্যাপারে ওই কংগ্রেস কাউন্সিলারের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী অমর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এতদিন ধরে জানতাম বামফ্রন্টের মন্ত্রীদের লাজ-লজ্জা নেই। কিন্তু এখন দেখতে পাচ্ছি বামফ্রন্ট সদস্যদেরও লাজ-লজ্জা নেই। যেখানে এতবড় একটা ঘটনা ঘটে গেল এই মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নির্বুদ্ধিতার জন্যে সেখানে কোনও কংগ্রেস বিধায়ক এতে জড়িত সেইসব খুঁজে দেখা হচ্ছে। আমি এই বিষয়ে দাবি করছি একটা তদন্ত করা হোক এবং বাঙ্গুর গোষ্ঠীর কাছ থেকে কত টাকা পেয়েছেন তার একটা হিসাব দেওয়া হোক। এই ব্যাপারে একটা তদন্তের লিমিটেশন করে দিন যাতে এই কলকাতার শহরের উপরে যে বেআইনি বাড়িগুলি হচ্ছে তার একটা হিসাব পাওয়া যায়। যেসব প্রোমোটার এরমধ্যে জড়িত আছে তাদের নাম দেওয়া হোক। কলকাতা কর্পোরেশনের আর্কিটেক্ট বিভাগ আছে, বিল্ডিং ডিপার্টমেন্ট আছে, কনস্ট্রাকশন ডিপার্টমেন্ট আছে তো ইঞ্জিনিয়ার এবং সিভিল ইঞ্জিনিয়ার আছে তাদের তো এই বিষয়টা দেখা উচিত। এইভাবে প্রোমোটাররা যে বেআইনি বাড়ি করছেন তারজন্য একটা জুডিশিয়াল এনকোয়ারি করা হোক।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল বেহালায় ঐ বাড়ি পড়ে যাওয়ার পরে এবং এর আগে কুন্দলিয়ার বাড়ি ভেঙে যাওয়ার পরে কলকাতা শহরের অবস্থা এমন একটা জায়গায় এসেছে যে এটার ব্যাপারে উতোন চাপরানি দিলেও এই সমস্যার সমাধান হবে না। প্রশ্নটা অত্যন্ত জটিল জায়গায় এসে গিয়েছে। আমি নিজের চোখে দেখছি সেন্ট্রাল ক্যালকাটায় যেটা খোলার বাড়ি ছিল সেই বাড়িটা হঠাৎ উঠতে আরম্ভ করল, সিমেন্ট দেওয়া ঠিকমতো হল না, কোনও কিছু দেওয়া হল না, এই অবস্থা আজকে চলছে। পুলিশ বাধা দিলেও, পরবর্তীকালে দেখছি সেই পুলিশের বাধা কোনও এক অদৃশ্য কারণে থাকছে না। কর্পোরেশনের গার্ড যদি আসে, পরবর্তীকালে দেখছি সেই কর্পোরেশনের গার্ডও

আর সেখানে যাচ্ছে না। এইভাবে বহু বাড়িকে আমি চোখের সামনে উঠতে দেখছি—প্রথমে এক তলা বাড়ি হল, তার পরে দুই তলা, তিন তলা, চার তলা, পাঁচ তলা, তার পরেও দেখছি আরও বাড়ছে। এখন ভয় হয় ঐ প্রদীপ কুন্দলিয়ার মতো বাড়ি আবার ভেঙে না পড়ে। এই যদি কলকাতা শহরের অবস্থা হয় তাহলে এখানে শুধু উতোন চাপরানি দিয়ে কে দোষী কে নির্দোষ সেটা বললে হবে না। এখানে মাননীয় বিনয় চৌধুরি মহাশয় প্রবীণ মন্ত্রী উপস্থিত আছে, অসীম দাশগুপ্ত মহাশয় উপস্থিত আছেন ওনাদেরকে বলব শক্ত করে আপনারা একটা আইন করুন যাতে বেআইনি বাড়ি তৈরি বন্ধ হয়, যারা দোষী—যে পার্টির হোক—তাদের যেন শাস্তি হয়, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় স্পিকার মহোদয়, দীর্ঘ সময় ধরে আলোচনা চলছে, আপনি আমাকে আলোচনায় অংশ গ্রহণের সুযোগও দিয়েছেন তার জন্য আপনাকে ধন্যবাদ, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। প্রথমে ভবানীপুরে একটা ঘটনা ঘটল, তার পরে বেহালার বুড়ো শিবতলায় ৫ তলা বাড়ি ভেঙে পড়েছে, এই ব্যাপারে সংবাদপত্রে দেখলাম কয়েকজন আহত হয়েছেন, এখন জানতে পারলাম ৬ জন ইতিমধ্যে মারা গিয়েছেন আরও কয়েকজন মারা যেতে পারে, এই ঘটনা ঘটল ঠিক পৌর নির্বাচনের আগে কর্পোরেশনের নির্বাচনের আগে। প্রদীপ কুন্দলিয়ার বাড়ি ভেঙে পড়ল, এই ঘটনার পর বেহালার ঘটনা ঘটল, আবার শোনা যাচ্ছে এক কংগ্রেসি কাউন্সিলারের সুপারিশক্রমে ও বাঙ্গুর গোষ্ঠীর সাথে মিলে তারা মুচলেখা দিয়ে গার্ড তোলার কাজটি করেছেন। ঠিক পৌরসভার নির্বাচনের আগে এই ঘটনা ঘটল। আমার ধারণা কংগ্রেসিরা অত্যন্ত সুপরিকল্পিতভাবে প্রোমোটারদের সঙ্গে ষড়যন্ত্র করে এই কাজ করছেন। এবং আমার মনে হচ্ছে এটা একটা স্যাবোটেজ। এবং বামফ্রন্ট সরকারকে হেয় করার জন্য এটা একটা ষড়যন্ত্রমূলক ঘটনা ঘটাবার চেষ্টা করছেন। যে বাঙ্গুর গোষ্ঠী এই বাড়ির জন্য প্রোমোটার হিসাবে কাজ করছেন তাকে গ্রেপ্তার করার ব্যবস্থা করা হোক। ভবিষ্যতে যাতে এই ধরনের প্রোমোটাররা বাড়ি তৈরি করতে না পারে। এবং এই ব্যাপারে একটা সুনির্দিষ্ট আইন করা দরকার। এছাড়াও বলব প্রশাসনিক তদন্ত করা হোক কেননা বিচার বিভাগীয় তদন্ত করতে গেলে সময় লাগবে। যারা যারা এই কাজের সঙ্গে যুক্ত তাদের বিরুদ্ধে অবিলম্বে ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শচীনবাবু যে প্রস্তাবটি এনেছেন সেটাকে মানববাবু সমর্থন করেছেন, এই বিষয়টি আলোচনা হওয়া দরকার। এখানে যে কয়জন বললেন আমার মনে হয় এনারা বোধ হয় কেউই ওখানে যাননি। আমরা ৪/৫ জন সেখান থেকে সরাসরি ঘুরে এই অ্যাসেম্বলিতে আসছি, এই ঘটনাটা আমাদের জাজ কোর্টের ঠিক পিছনেই ঘটেছে। আমার মনে হয় স্যার, এরা এই ঘটনার জন্য সত্যিই দুঃখিত কিনা যথেষ্ট সন্দেহ আছে। ওরা শুধু একটা জিনিসই জানে একটা ঘটনা হয়েছে অতএব এর সঙ্গে কংগ্রেসের নামটা জুড়ে দিলে প্রকৃত পারপাসটা সার্ভ করা যাবে। এখন সামনে ইলেকশন, তাই ওরা কংগ্রেসের কাউন্সিলারের নামটা জুড়ে বলে দিল। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যাপারটা অত্যন্ত গুরুতর কারণ প্রদীপ কুন্দলিয়ার যে কেস সেটায় আমি ছিলাম, তাই আমি ঐ ব্যাপারটা জানি।

[1-40—1-50 P.M.]

তারপর বিল্ডিং একটা হয়েছে। কেন হচ্ছে এইভাবে? বামফ্রন্ট সরকার আসার পর এই বাড়িগুলি হচ্ছে আর পড়ছে। আমি তো বুঝতে পারছি না কেন এই রকম হচ্ছে? কেন এই রকম কুন্দুলিয়ার মতন ঘটনা ঘটছে? এর আগে তো কোনওদিন হয়নি এইসব। আপনি তো বহুদিন ধরে কলকাতায় আছেন। এই রকম ঘটনা ঘটেছে কি না আপনিই বলুন না। এই ঘটনায় কংগ্রেসি কাউন্সিলার বা সি. পি. এম. যেই থাকুক না কেন এটা খুব দুর্ভাগ্যজনক। মানুষ মারা যাচ্ছে, নানারকম ক্ষতি হচ্ছে। আমরা সকলেই ব্যথিত। কিন্তু এর প্রকৃত রহস্য কি, যদি প্রকৃত দোষীদের শাস্তি দেওয়া না যায় তাহলে কিছুই হবে না। আজকে এইগুলি দেখার জন্য বন্দোবস্ত করতে হবে। আজকে প্রথম থেকেই শুরু হয়ে গেল বন্ধ দিয়ে। আমরা চারজন সেখানে গিয়েছিলাম, কিছুদূরেই ডেপুটি মেয়র মণি সান্যালের বড়ি, সেখানে সি. পি. এম.-এর পার্টি অফিসে কাস্তে হাতুড়ি তারার পতাকা ঝুলছে, উইদিন ১০০ ইয়ার্ডসের ভেতর। যদি এই বাড়ি প্রোমোটাররা করবেন না বলেই ঠিক করে থাকেন, তাহলে যারা এই ধরনের বাড়ি করে যাচ্ছে তাহলে এটাই বলতে হবে যে সেখানে কর্পোরেশনের লোক আছে। যদি ওদের কথাই সত্যি হয় তাহলে সেখানে তো ডে টু ডে লোক আছে কর্পোরেশনের ইন্সপেক্টর আছেন। আপনি তো আইনজ্ঞ, আইনের লোক, আইনসভার সদস্য, যদি একটা ঘটনা হয় দায়দায়িত্ব পড়ে কি কাউন্সিলারের ওপর না কি সেই বিভাগের মন্ত্রীর ওপর। মন্ত্রী আজকে পদত্যাগ করুক। একটার পর একটা ঘটনা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এঁদের অনেক সময় দিয়েছেন, আমি আপনাকে বলি মূল দায়িত্বটা গিয়ে পড়ছে সরকারের। দায়-দায়িত্ব এড়াবার জন্য এবং সামনে পুরসভার নির্বাচনকে সামনে রেখে বৈতরণী পার হবার চেষ্টা করছে। আমি আপনাকে বলব মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর বিচার বিভাগীয় তদন্ত হওয়া উচিত। কংগ্রেসি কাউন্সিলারের কথা বলছেন, কংগ্রেসি কাউন্সিলার এত ক্ষমতাসম্পন্ন নয়। অর্ডিনারি লোকাল কমিটির মেম্বার হতে পারে। প্রত্যেকটা লোক জানে। লোকাল কমিটির সবাই জানে। চোখের সামনে এই ঘটনা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেখানে এতগুলি লোক রয়েছে, সরকারি কর্মচারী রয়েছে, কর্পোরেশনের মন্ত্রীর দায়দায়িত্ব থেকে থাকে। মন্ত্রী এখানে নেই, এলে বলব পদত্যাগ করতে। লালবাহাদুর শাস্ত্রী যখন রেলমন্ত্রী ছিলেন, তখন ট্রেন দুর্ঘটনা ঘটেছিল, তিনি পদত্যাগ করেছিলেন। ওঁরা কংগ্রেস, সি. পি. এম. গদি চায়। আমি অবিলম্বে দোষীদের শাস্তির জন্য দাবি জানাচ্ছি এবং বিচার বিভাগীয় তদন্তের দাবি জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, আপনি আইনের লোক, আইনজ্ঞ আজকে বামফ্রন্টের দু'একজন এম. এল. এ. সীমাহীন নির্লজ্জতা এবং অজ্ঞতা দেখিয়েছেন। আপনি জানেন কর্পোরেশন বিল্ডিং রুল তৈরি করে। কোনও জায়গাতেই কাউন্সিলারের সই লাগে না। কোনও জায়গাতেই কাউন্সিলারের অর্ডার লাগে না। প্ল্যান স্যাংশন করে বিল্ডিং ডিপার্টমেন্ট। শুধু ড্রেন কানেকশন নেবার জন্য, সিওরেজ কানেকশন নেবার জন্য কাউন্সিলারের সই লাগে। তবে যে বাড়িটি ভেঙে পড়েছে তাতে ড্রেন কানেকশন নেবার কোনও ব্যাপার ছিল না। এতে প্রত্যক্ষভাবে সহযোগিতা ছিল মেয়র ইন কাউন্সিল (বিল্ডিং ডিপার্টমেন্ট) উনি বেহালার নির্মল মুখার্জি। এঁদের সঙ্গে বাঙ্গুর গোষ্ঠীর খুব যোগাযোগ ছিল। আমি বলছি চ্যালেঞ্জ করে, আজকে জুডিসিয়াল এনকোয়ারি করে যদি প্রমাণিত হয় যে আমাদের কাউন্সিলারের দোষ আছে

তাহলে আমরা ওই কাউন্সিলারকে পদত্যাগ করতে বাধ্য করব। আগে নির্মল মুখার্জি এবং নিরঞ্জন মুখার্জিকে পদত্যাগ করতে বলুন।

কুন্দলিয়ার বাড়ি যখন ভেঙে পড়ল তখন শোনা গিয়েছিল কর্পোরেশন, বিল্ডার, প্রোমোটার ও পুলিশের সঙ্গে একটা যোগাযোগ আছে এবং অভিযোগ এনেছিলেন স্বয়ং ডেপুটি মেয়র মণি সান্যাল। সেই সময় আমরা দেখেছি আদালত থেকে প্রদীপ কুন্দলিয়াকে তাড়াতাড়ি করে জামিনে ছাড়িয়ে আনা হল এবং দশ দিন ধরে পুলিশ তাকে গ্রেপ্তার করতে পারেননি। কলকাতা শহরে এক শ্রেণীর অসাধু প্রোমোটার ও কালোবাজারিদের সঙ্গে সি. পি. এম.-এর ও কর্পোরেশনের একটা ঘনিষ্ঠ যোগাযোগ গড়ে উঠেছে। আজকে বেহালার বুড়ো শিবতলায় এই বাড়িটা তাসের ঘরের মতো ভেঙে পড়েছে এবং এটাও বামফ্রন্ট সরকারের আরেকটা কেলেঙ্কারি। আমরা দেখেছি আলিপুর নজরতখানা কেলেঙ্কারি, বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারি, ট্রাম কেলেঙ্কারি, বাস কেলেঙ্কারি এবং তারপর এই বাড়ি ভেঙে পড়ার আরেকটা কেলেঙ্কারি যুক্ত হল, এই দোষ সি. পি. এম. কংগ্রেস ও অন্যান্যদের ঘাড়ে চাপিয়ে দেবে বলে আমার মনে হয়।

**শ্রী বংশগোপাল চৌধুরি :** স্পিকার স্যার, বাড়ি ভেঙে পড়াকে কেন্দ্র করে এখানে আলোচনা করার সুযোগ দেওয়া হয়েছে, এবং এটা একটা দুঃখজনক ঘটনা। কিন্তু স্যার, মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় ও সৌগত রায় এখানে আলোচনা করেছেন এবং বাজেট আলোচনা করার সময় আমরা বার বার শুনে আসছি ও হাই-রাইসকে কেন্দ্র করে মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবু বিস্তারিত কথা বলেছিলেন ও এখানে আলোচনা হয়েছিল। কিন্তু এখানে কংগ্রেস বেঞ্চ থেকে এই হাই-রাইসকে কেন্দ্র করে একটা কেলেঙ্কারির কথা উঠছে। স্যার, আমি একটু পেছনের দিকে যেতে চাই, কিছুদিন আগে কথা উঠেছিল যে প্রদীপ কুন্দলিয়া পার্টি ফাণ্ডে টাকা দিয়েছে এবং পশ্চিমবাংলায় সি. পি. এম.এর ফান্ডে নাকি অনেক টাকা। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার তদন্ত করেছে, কিন্তু তারপর কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে বলা হয়েছে, না, এই ধরেনের কোনও তদন্ত কেন্দ্রীয় সরকার করেনি। স্যার, আমার বক্তব্য, ওরা এখানে বার বার মিথ্যা কথা বলেন এবং তা যখন প্রমাণিত হয় মিথ্যা বলে, তখন ওদের সেটা উইথ ড্র করে, এক্সপাঞ্জ করে নেওয়া উচিত ও বিধানসভার কার্য বিবরণী থেকে তা বাদ দেওয়া উচিত। কংগ্রেসি কাউন্সিলার কর্পোরেশনে গিয়ে, বাঙ্গুর গোষ্ঠীকে সঙ্গে নিয়ে গিয়ে, ওখান থেকে গার্ড তুলে নেওয়ার জন্য আবেদন জানিয়েছে। স্পেসিফিক কংগ্রেসি কাউন্সিলার এই ব্যাপারে দায়ী কি না ও কলকাতাকে আপনারা বাঁচাতে চান এই কথাটা কংগ্রেসিদের পক্ষ থেকে এখানে বলা হোক এই দাবি আমি করছি।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** মিঃ স্পিকার স্যার, আপনি আমাকে বলবার জন্য অনুমতি দিয়েছেন ও আমার নাম ডেকেছেন বলে আপনাকে কৃতজ্ঞতা জানাচ্ছি। যে ঘটনা বেহালায় ঘটেছে সেটা খুব মর্মান্তিক ঘটনা এবং এই ঘটনায় আমরা সবাই দুঃখিত ও মর্মাহত। আমি আপনার মাধ্যমে এই হাউসের সমস্ত মাননীয় সদস্যদের কাছে কয়েকটি কথা বলতে চাই, যখন কলকাতা শহরে ৫,২০০ বে-আইনি বাড়ি আছে এবং সেই বেআইনি বাড়ি ভেঙে ফেলার জন্য ও তাদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় মন্ত্রী, এক্সিকিউটিভ, আমাদের কলকাতা কর্পোরেশন, মেয়র-ইন-কাউন্সিল ও বিল্ডিং ডিপার্টমেন্ট কী ব্যবস্থা গ্রহণ

করেছেন এটার সম্বন্ধে আমি কারোর মুখ থেকে কিছু শুনতে পেলাম না।

[1-50—2-00 P.M.]

তারপর ২ নং কথা হচ্ছে প্রদীপ কুন্দলিয়ার সেই ঘটনা যখন মর্মান্তিকভাবে আমাদের কাছে এল, বিধানসভায় আলোচনা হল, তখন তিনি কলকাতায় বসে আছেন ১০ দিন ধরে, পুলিশ তাঁকে গ্রেপ্তার করার কোনও চেষ্টা করল না, তিনি জামিন নিয়ে বেরিয়ে এলেন, পুলিশ অক্ষম। প্রশাসন যদি তার উপর চাপ সৃষ্টি না করে, প্রশাসন যদি তাকে গ্রেপ্তার করার ব্যবস্থা না করে তাহলে এই হয়ে থাকে। তাকে গ্রেপ্তার করার ব্যবস্থা হল না। যেখানে বাড়িটা তৈরি হয়েছিল ১৭৭ নং ওয়ার্ডে সেখানে আমি নিজে যাইনি, সংবাদপত্রে দেখলাম সেখানে একটা পুকুর ছিল, সেই পুকুরের উপর একটা বাড়ি তৈরি হচ্ছিল। পুকুরের উপর যখন ফাউন্ডেশন স্টোন গাঁথা হয়েছিল তখন বাধা দেওয়া হয়নি কেন? সেটাকে তখন বন্ধ করা হয়নি কেন? মিউনিসিপ্যাল কর্পোরেশন আইন নিশ্চয়ই সকলেই পড়েছেন, ৩ দিন আগে আমাদের এখানে ৩টি মিউনিসিপ্যাল কর্পোরেশন বিল পাস হয়ে গেল, তাতে কাউন্সিলারের ক্ষমতা কতখানি, মেয়র-ইন-কাউন্সিলের ক্ষমতা কতখানি, বিল্ডিং ডিপার্টমেন্টের ক্ষমতা কতখানি, এটা তো আপনাদের জানা আছে এবং জানা সত্ত্বেও আজকে সমস্ত জিনিসটা লঘু করে দেখার চেষ্টা করা হচ্ছে। জয়েন্টলি আপনাদের কাছ থেকে এই দাবি ছিল না যে জুডিশিয়াল এনকোয়ারির মাধ্যমে তার একটা ব্যবস্থা গ্রহণ করা হোক এবং সেই এনকোয়ারিতে যেই-দোষী হোন না কেন—তিনি মন্ত্রী হোন, কমিশনার হোন, কাউন্সিলার হোন, মেয়র হোন, বিল্ডিং ডিপার্টমেন্টের কর্মকর্তা হোন, ইঞ্জিনিয়ার হোন, চিফ ইঞ্জিনিয়ার হোন তার শাস্তির ব্যবস্থা করা হোক? পুকুরের উপর যিনি বিল্ডিং তৈরি করতে দিয়েছেন জুডিশিয়াল এনকোয়ারি একমাত্র বলতে পারে নিরপেক্ষভাবে সকলের বিরুদ্ধে ব্যবস্থা নেবার কথা। হাইকোর্টের সিটিং জাজকে দিয়ে এনকোয়ারির ব্যবস্থা করা যায়। আমি জানি ৫ হাজার বেআইনি বাড়ি আছে, তার মধ্যে কয়েকটি হেলে আছে, যেকোনও সময়ে ভেঙে যেতে পারে। এই ব্যাপারে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। কমিশনার, মিউনিসিপ্যাল কর্পোরেশনের পক্ষ থেকে কর্মকর্তারা কোনও ব্যবস্থা নিচ্ছেন না। আজকে ব্যাপারটা লঘু করবার চেষ্টা করবেন না, জুডিশিয়াল এনকোয়ারির মাধ্যমে যদি তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ না করেন তাহলে প্রতিটি মানুষের কাছে আপনাদের জবাবদিহি করতে হবে। সেজন্য নিছক পার্টি সংগঠনের সুযোগ নেবার চেষ্টা করবেন না, তাদের বিরুদ্ধে শাস্তি দেবার ব্যবস্থা করুন এই অনুরোধ করছি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি বেহালার লোক, আমি সেখানে ছিলাম এবং সেখান থেকে ঘুরে আসছি। বলা যেতে পারে সেখানে এক ঘন্টার মতো ঘুরে এসে এখানে আসছি। এর আগে এখানে যাঁরা বক্তব্য রাখলেন তাঁরা কেউ সেখানে যাননি, গিয়েছিলেন যিনি তাঁকে এক্সপেক্ট করেছিলাম সুব্রত মুখার্জি মহাশয়, আর মমতা বন্দ্যোপাধ্যায় সেখানে গিয়েছিলেন। সেখানে আমি ছিলাম, আমাদের মেয়র-ইন-কাউন্সিলের সদস্য নির্মল মুখার্জি ছিলেন, বিল্ডিং ইনচার্জ ছিলেন, স্বয়ং হেল্‌থ মিনিস্টার প্রশান্ত শূর মহাশয় ছিলেন, ডেপুটি মেয়র ছিলেন এবং আরও অনেক বিশিষ্ট মানুষ সেখানে ছিলেন। যখনই ঘটনা ঘটেছে তার এক ঘন্টার মধ্যে সেখানে সবাই উপস্থিত হয়েছি—পুলিশের বড় অফিসার থেকে আরম্ভ করে অবনী জোয়ারদার, কর্পোরেশনের বিশিষ্ট যাঁরা অফিসার, ইঞ্জিনিয়ার এঁরা সকলেই

সেখানে উপস্থিত।

এবং আমি সেখানে ছিলাম। আমি সেখানে গিয়েছিলাম। স্বভাবতই সেই ভয়ঙ্কর ধ্বংস স্তূপের চেহারার ঠিক বিবরণ দেওয়া যায় না। এত বড় একটা নির্মিয়মান ৬ তলা বাড়ি কি রকম যেন ধ্বসে, বসে গেছে। সৌগত রায় মহাশয় যা বললেন, আমি শুনলাম। বাস্তব খবরগুলির ভিত্তি জেনে নিয়ে বললে ভাল হয়। আমি আশা করব ওদের মতো প্রতিষ্ঠিত নেতারা বাস্তব খবরগুলি একটু ভাল করে জেনে নিয়ে তারপরে বলবেন। আমি মাননীয় সদস্যদের কাছে ঘটনাটি বলছি। রাত্রি ১১টা বেজে ৫ মিনিটে বাড়িটি ভেঙে পড়ে গেল। **(ভয়েসঃ সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ কাগজে ওটা বেরিয়েছে)**। তাতে করে অত চেঁচাবার কি আছে? আমার কথা শেষ পর্যন্ত শুনতে হবে। প্রোমোটার হচ্ছে বাঙ্গুর ব্রাদার্স, আর বিল্ডিং কন্ট্রাক্টর হচ্ছে অ্যাপোলো কন্সট্রাকশন। তারপর সঙ্গে সঙ্গে খবর পেয়ে পুলিশ থেকে আরম্ভ করে নির্মলবাবু ইত্যাদিরা প্রথম দিকে চলে গেলেন। আপনারা কেউ কিছুই জানেন না, না জেনে শুধু মন্তব্য করছেন। প্রেস রিপোর্টার অনেকে ছিলেন। এই সমস্ত মানুষ ছিলেন। পুলিশ বাঙ্গুর ব্রাদার্সের দুটি অফিস সিল করে দেয়। বাঙ্গুর ব্রাদার্সের বাড়িতে হানা দিয়ে তাকে পাওয়া যায়নি। রাতারাতি তারা গা ঢাকা দেয়। অ্যাপোলো কন্সট্রাকশনের অফিস সিল করে দেয়। অ্যাপোলোর কাউকে পাওয়া যায়নি। অফিসে সুপারভাইজার ছিল। সেই অফিসের সুপারভাইজারকে গ্রেপ্তার করা হয়। বাঙ্গুর ব্রাদার্সের আসল দু'জনকে পাওয়া যায়নি। কলকাতার বাড়ির মধ্যে দু'জন গ্রান্ড সন, নাতিকে পাওয়া গেছে। তাদেরকে অ্যারেস্ট করা হয়। আমি পুরোপুরি ঘটনাগুলি বলে যাচ্ছি। অরিজিন্যাল কাউকে পাওয়া যায়নি। ডেবরিজগুলি সরানোর চেষ্টা হচ্ছে। সেখানে মোট ১৮ জন মানুষকে উদ্ধার করা হয়। রেকর্ড করার জন্য নামগুলি বলে দিচ্ছি। জায়গাটা হচ্ছে ৭-১০, বুড়ো শিবতলা মেন রোড, কলকাতা—৩৮, গোবর ঝুরি। সমস্ত জায়গাটি স্লাম এরিয়া ছিল। আমি বেহালার বহু পুরানো লোক। সেখানে ধানকল ছিল। ধানকলগুলির পরে সেখানে টাটা তাদের চেসিস রাখার জন্য বড় গোডাউন করে। পরে বাঙ্গুর আসায় বহুতল বাড়ির কয়েকটি ফ্ল্যাট ওখানে হয়েছি। বহুতল বাড়ির পুরোপুরি ফ্ল্যাট তৈরি করতে থাকে। ঐ স্লাম অধিবাসী, গোবর ঝুড়ির অধিবাসীদেরও অভিযোগ আছে যে, তাদেরও খানিকটা জায়গা চলে গেছে। ওরা ওখানে গিয়ে কিছু কিছু ছিল। কেউ আবার ভিতরে শুয়েও ছিল। শক্তি সরকার, ষষ্ঠী হালদারও তার মধ্যে ছিল।

**(মিঃ স্পিকার ঃ নাম দিতে হবে না।)**

ঠিক আছে, আমি নাম দিচ্ছি না। ১৪ জন ওখানে আটকে পড়ে। তাদের উদ্ধার করা হয়। কিন্তু ৪ জন সাগর হালদার, সঞ্জয় দাস, স্বপন ঘোষ, বেচু হালদার, এরা মারা যান। ৩ জন তখুনি মারা যান। আর একজনকে হাসপাতালে নিয়ে যাওয়া হয় এবং সেখানে দেখা যায় তিনি মৃত। আরও দু'জন উত্তম হালদার, যতীন ধাড়া গুরুতরভাবে আহত হয়েছেন। এদের সবাইকে বাঙ্গুর হাসপাতালে ভর্তি করা হয়। আরও দু'জনের হেভি ইনজুরি হওয়ায় তাদেরকে পি. জি. হসপিটালে ট্রান্সফার করা হয়। এটাই হচ্ছে বাস্তব রিপোর্ট।

**(ভয়েস ঃ সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ গণশক্তিতে বেরিয়েছে?)**

আপনাদের কাগজ ছাড়া যা যা পাবার সবই পাবেন আমাদের কাগজে।

[2-00—2-10 P.M.]

(গোলমাল)

দয়া করে একটু শুনুন। বাধা দেবার কি আছে? একটা মর্মান্তিক ঘটনা ঘটেছে, এতে আনন্দ করার কিছু নেই আপনাদের। স্যার, এই ওয়ার্ডটা হচ্ছে ১৭ নং ওয়ার্ড। শ্রী শৈলেন দাশগুপ্ত, যাকে নিয়ে এত কথাবার্তা বলছেন তিনি ওখানকার কংগ্রেসের কাউন্সিলার ছিলেন এবং এবারের নির্বাচনেও তিনি দাঁড়িয়েছেন এবং কংগ্রেসের টিকিটেই দাঁড়িয়েছেন। এখানে সম্ভবত কর্পোরেশনের কাছে কোনও নালিশ গিয়েছিল বা তাদের সন্দেহ হবার কোনও কারণ ঘটেছিল সেইজন্য কর্পোরেশন থেকে ওখানে নির্দেশ দেওয়া হয় যে কাজ বন্ধ রাখতে হবে। সেখানে কাজ বন্ধ করা হচ্ছে কিনা তা দেখার জন্য সেখানে গার্ড পোস্ট করা হয়। সেখানে গার্ড পোস্টেড ছিল। আমাদের ওখানকার স্থানীয় যিনি কাউন্সিলার, ১১৭ নং ওয়ার্ডের, তার সঙ্গে এই প্রোমোটার, এদের খুব যোগাযোগ। সবাই জানেন এটা। খোঁজ করে দেখবেন। স্বাভাবিকভাবেই তার ওয়ার্ডের প্রোমোটার বাঙ্গুরের সঙ্গে যোগাযোগ ছিল।

(গোলমাল)

আর কেউ যায়নি। কথাটা শুনুন। আপনারা বলেছেন বলে আমাকে বলতে হচ্ছে। নির্মলবাবু কোথায় আছেন, না আছেন আপনারা জানেন। বিল্ডিং ডিপার্টমেন্টে নিশ্চয় তিনি আছেন। আমার কথাটা হচ্ছে যে, সেখানে যে গার্ড পোস্টেড ছিল সেই গার্ড উইথড্র করা হল কেন? লিখিতভাবে ওঁরা গিয়ে বলেন, সেখানকার কাউন্সিলার গিয়ে বলেন যে ওখানে কাজ বন্ধ রাখা আছে সুতরাং গার্ড রাখার কোনও দরকার নেই।

(গোলমাল)

তখন কর্পোরেশন থেকে বলা হয় যে আপনার কথাতেও হবে না। আপনাদের আন্ডার টেকিং দিতে হবে। সেখানে আন্ডারটেকিং দিয়ে এসেছেন এই প্রোমোটারের সঙ্গে গিয়ে যে এখানে কোনও কাজ হবে না সুতরাং কোনও দরকার নেই। অন্য কোনও ব্যক্তি নয়। এই প্রোমোটার আর হচ্ছে কাউন্সিলার। খোঁজ নেবেন। রেকর্ড ইজ দেয়ার। আমার কোনও দরকার নেই, রেকর্ড আছে। এই আন্ডারটেকিং দেবার পর উইথড্র করে নেওয়া হয়। আমি গোড়াতেই বলেছি, আমি আশা করেছিলাম যে—আমি জানতে চাইছিলাম যে সুব্রতবাবুরা কি বলেন। সুব্রতবাবু গিয়েছিলেন এবং তিনি যাঁকে সঙ্গে করে নিয়ে গিয়েছিলেন সেখানে আমাদের আশঙ্কা ছিল যে এখানে নতুন করে নাটক শুরু হবে। ওখানে তখন অনেক মানুষ এবং পুলিশে সমস্ত জায়গাটা ভর্তি ছিল। সেখানে বলে দেওয়া হয় যে সুব্রতবাবু, আর একজন আছেন আপনার সঙ্গে, সামলান, বেশি গণ্ডগোলের মধ্যে যাবেন না ভয়ঙ্কর ঘটনা ঘটবে। এখানে নাটক চলবে না। একটা মর্মান্তিক ঘটনা ঘটেছে, যে অভ্যাস আছে সেটা চলবে না। আমি কাছেই ছিলাম। সেখানে সেকথা সুব্রতবাবুকে বলা হয়। সম্ভবত সুব্রতবাবু, আমি জানি না, আমি তাঁর কথা শুনিনি, আমি ছুটে এসেছি ওঁর কথা শুনব বলে, সেখানে তাঁকে বলা হয় যে শ্রীমতী ব্যানার্জি মহাশয়া, তিনি যে কাণ্ড করতে পারেন, আমরা দেখি তো, একটা আশঙ্কা আমাদের হয়, ওঁকে সেকথা বলা হয়। সম্ভবত কোনও শুভবুদ্ধির উদয় হয়েছিল। তাই বেশিক্ষণ না থেকে ওঁকে নিয়ে চলে আসেন। চলে যাবার পর আমি প্রায় এক ঘন্টা

সেখানে ছিলাম।

যা বলা হয়েছে প্রত্যেকটি রেকর্ডেড হয়ে আছে। কর্পোরেশনে যাবেন, খোঁজ নেবেন, দেখবেন কোনও কাউন্সিলর, কে গিয়ে উইথড্র করার জন্য তদ্বির করেছিলেন, আন্ডারটেকিং দিয়েছিলেন কিনা? এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে ১১৭ নম্বর ওয়ার্ডের বুড়ো শিবতলায় যে ঘটনা ঘটেছে, এটা অত্যন্ত দুঃখজনক এবং মর্মান্তিক ঘটনা। এর আগেও কুন্দলিয়াদের ঘটনা ঘটেছিল এবং সেটা নিয়ে এই হাউসে আলোচনা হয়েছিল। আমরা আশা করিনি যে আবার কলকাতার মধ্যে এই ধরনের ঘটনা ঘটবে। এই ধরনের ঘটনা ঘটা খুবই দুঃখজনক ব্যাপার। এই ঘটনার জন্য আজকে হাউসে সকলেই দুঃখ প্রকাশ করেছেন, আমিও তাদের সঙ্গে এই সম্পর্কে দুঃখ প্রকাশ করছি। আমি আশা করব যে যারা এই ঘটনার সঙ্গে জড়িত, যারা প্রকৃত দোষী তাদের যথাযথ শাস্তির ব্যবস্থা করা হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেকক্ষণ ধরে এই ব্যাপারে আলোচনা হচ্ছে। আপনিও নিশ্চয়ই আমাদের মতো মর্মাহত। আমি যে কথাটা প্রথমে বলতে চাই সেটা হচ্ছে, আমাদের অধ্যাপক মহাশয় বলার সময়ে হঠাৎ যে কথাটা বলে ফেলেছেন, আপনিও হয়ত খেয়াল করেননি, তিনি নিরঞ্জন মুখার্জির নাম করে অভিযোগ করেছেন। আপনি এখানে বারে বারে বলেছেন যে কোনও সদস্য সম্পর্কে অভিযোগ তুলতে হলে আগে নোটিশ করতে হয়। আমি সেই কারণে আপনাকে বলব যে সেদিকে লক্ষ্য রেখে আপনি অধ্যাপক মহাশয়ের এই বক্তব্য বাদ দিয়ে দেবেন। এটা হচ্ছে আমার প্রথম বক্তব্য। অধ্যাপক মহাশয় আমাদের বন্ধু সদস্য, নেতা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এখানকার মাননীয় নিরঞ্জন মুখার্জির কথা বলা হয়েছে। তিনি যে শৈলেনবাবুর কথা বারে বারে বলেছেন, তিনি এখানকার সদস্য নন, তার প্রিভিলেজের ব্যাপার নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যেটা আপনার দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে, উনি নিরঞ্জন মুখার্জির নাম করে বলেছেন যে এই প্রোমোটারের সঙ্গে তার যোগাযোগ আছে এবং একথা নির্দিষ্ট ভাবেই বলেছেন। একথা বলার তার অধিকার নেই। কাজেই এটা যদি এক্সপাঞ্জ না হয় তাহলে আমাকে প্রিভিলেজ আনতে হবে।

আমার দ্বিতীয় কথা হচ্ছে, সত্যবাবু সাধারণভাবে আমাদের বন্ধু লোক এবং তিনি সাধারণভাবে সত্য কথা বলেন না। আমি জানি না, সেই কারণে উনি না গিয়ে বলেছেন কিনা। যাই হোক, সেজন্য আমার কোনও দুঃখ নেই। কিন্তু রবীন্দ্রবাবু যে বিষয়টা বলেছেন যে সুব্রতবাবু বোধ হয় আজকে এখানে আসবেন না, কারণ সুব্রতবাবু দেখে এসেছেন যে, ওদেরই কাউন্সিলারের সুপারিশে ওখানকার গার্ড তুলে নেওয়া হয়েছে এবং সেই কারণে সুব্রতবাবু আজকে হাউসে আসবেন না। আপনি অনুগ্রহ করে ওদের দলের লোক যারা আছে তাদের কাছে জিজ্ঞাসা করতে পারেন। কিন্তু এখানে বিষয়টা হচ্ছে, কর্পোরেশনের কাউন্সিলর, তিনি কংগ্রেস দলের লোক, তিনি সুপারিশ করে ছেড়ে দিয়েছেন। এটাও বড় কথা নয়, কারণ এটা ওরা করবেন। কিন্তু সব থেকে অবাক হওয়ার ঘটনা হচ্ছে, যে সই করলেন, যে দোষী হলেন, এরা তার পক্ষে বলছেন। স্যার, এই কথাটা আনপার্লামেন্টারি হবে কি না আমার

জানা নেই। গ্রামে একটা কথা আছে সেটা হচ্ছে 'শুঁড়ির সাক্ষী মাতাল'। এইরকম দুর্ঘটনা ঘটেছে। আমরা সকলেই এই ব্যাপারে দুঃখিত এবং বেদনাহত। ঘটনা যেটা প্রমাণিত হয়েছে সেখানে তারা বলছেন যে জজ সাহেবকে দিয়ে ইনকোয়ারি করুন। তার আগে ওদের দল ইনকোয়ারি করুক এবং ঐ রকম যদি অন্যায় করে থাকে তার জন্য তাকে বাধ্য করুক যে অপরাধী সে যাতে অপরাধ স্বীকার করে। তাহলে আমরা বুঝি যে আপনাদের মানবিকতা বোধ এখনও খানিকটা আছে। আপনাদের লোকেরা মারধর করে তার জন্য আমরা প্রতিবাদ করি। আপনাদের লোকেরা চুরি করবেন তার জন্য একটু বলবেন না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে ধন্যবাদ জানাই যে আপনি এই গুরুতর ঘটনা সম্পর্কে আলোচনা করার জন্য সুযোগ দিয়েছেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

(গোলমাল)

**Mr. Speaker :** Mr. Amalendra Roy, you make your submissions.

(গোলমাল)

(শ্রী অপূর্বলাল মজুমদার রোজ টু স্পিক)

(গোলমাল)

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আলোচনা অনেক হয়েছে, মাননীয় সদস্য ননী কর যে প্রস্তাব আপনার কাছে রেখেছেন, আমি সেই প্রস্তাবের বিরোধিতা করছি। উনি আপনার কাছে অনুরোধ জানিয়েছেন, মাননীয় সদস্য অধ্যাপক সৌগত রায়, আমাদের হাউসের মাননীয় অসুস্থ সদস্য নিরঞ্জন মুখার্জি সম্বন্ধে যে গুরুতর অভিযোগ করেছেন, সেটা ননীবাবু এক্সপাঞ্জ করতে বলেছেন, আমার তাতে গুরুতর আপত্তি আছে। এটা এক্সপাঞ্জ করা উচিত নয়, এক্সপাঞ্জ করা যায় না এই পরিস্থিতিতে। কারণ ওঁর বক্তব্য যা বলেছেন, উনি যদি প্রত্যাহার না করেন, উনি যে বক্তব্য এখানে রেখেছেন, তার জন্য দুঃখ প্রকাশ না করেন তাহলে স্বভাবতই আমি প্রথমে রেকর্ড দেখব, সেই সিরিয়াস ব্রিচ অব প্রিভিলেজ মামলা আসবে না, যদি আপনি এক্সপাঞ্জ করে দেন। কাজেই আমি এক্সপাঞ্জ করার পক্ষপাতি নয়। সেইজন্য অনুরোধ করছি, দয়া করে ননী করের প্রস্তাব অনুযায়ী আপনি এক্সপাঞ্জ করবেন না। আর একটা অনুরোধ, মুখ্যমন্ত্রী আজকে দেশের বাইরে গেছেন, সঙ্গে বিভাগীয় মন্ত্রীও দেশের বাইরে আছেন, স্বাভাবিকভাবে আজকে যিনি এখানে আমাদের বর্ষীয়ান নেতা আছেন, মাননীয় ভূমি ও ভূমি সংস্কার মন্ত্রী, তাঁর সঙ্গে নিশ্চয়ই সমস্ত আলোচনা হয়েছে, আমি আশা করব, সরকারের তরফ থেকে যে বক্তব্য রাখা হবে, সেটা তিনি যখন হাউসে আছেন, তিনি রাখবেন। আমি ভূমি সংস্কার মন্ত্রীর কাছে রাখতে চাই, এই সমস্যার দুটি দিক আছে, একটা হচ্ছে আশু, যে ঘটনা বেহালায় কালকে ঘটেছে, তার জন্য কী কী ব্যবস্থা নিচ্ছেন, সেটা আমাদের জানা দরকার। দ্বিতীয় হচ্ছে, সেটা আশু নয়, এই যে কলকাতায় কিছু বাড়ি হয়ে গেছে, আরও হয়ত ভবিষ্যতে হতে পারে, সেই ক্ষেত্রে এটা কর্পোরেশনের উপর ছেড়ে না দিয়ে, অতীতে যে সব বাড়ি করেছে প্রোমোটাররা, সমস্ত মিলিয়ে যথাযথ ভাবে যেন তদন্তের ব্যবস্থা করা হয়, সরকার যেন সেদিকটা দেখেন। এই অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

(গোলমাল)

**Mr. Speaker** : I have heard all the sides. Now, I would request Shri Benoy Krishna Chowdhury to make a statement on the subject.

(গোলমাল)

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি** ঃ মিঃ স্পিকার স্যার, (Noise)

(At this stage, the Congress(I) Members walked out of the Chamber.)

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি** ঃ মাননীয় স্পিকার মহাশয়, আপনাকে আমি সরকারের তরফ থেকে জানাচ্ছি যে, এবিষয়ে একটা সরকারি বিবৃতি কালকে আমি দেব। তবে বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ, ইতিমধ্যে সরকার যে ব্যবস্থা নিয়েছে তা আমি আজকেই জানিয়ে দিতে চাই। এখানে আজকে অনেক কথা উঠেছে। অতীতেও এই জাতীয় ঘটনা নিয়ে এখানে অনেক আলোচনা হয়েছে। ইতিমধ্যে একটা কেস করা হয়েছে, আন্ডার সেকশন ৩০৪, ১২৩ আই পি সি কেস স্টার্ট করা হয়েছে। Shri N. K. Bangur and his brother, Shri Srikanta Bangur and Shri Susanta Paul of Appollo Engineering Works have been arrested. এবং এখনও রেড চলছে। যারা যারা ঘটনার সঙ্গে জড়িত তাদের প্রত্যেককে ধরা হবে। মাননীয় সদস্য অপূর্ববাবু বললেন,—এরকম একটা গুরুত্বপূর্ণ বিষয়কে কি সেই গুরুত্ব দিয়ে সরকার দেখছে? গলাবাজি করে নয়, কাজের মধ্যে দিয়ে আমরা সেটা দেখিয়ে দেব। Not by words but by effective deeds to stop it. সে জিনিস করা হবে এবং কালকে আমি সব বলব। এনকোয়ারি থরোলি হবে, আপনারা যা সাজেশন দিয়েছেন, তা আমরা বিবেচনা করব। এই বিষয়ের দুটি দিক আছে। যে ঘটনা ঘটল সেটা হচ্ছে একটা দিক। আর একটা দিক হচ্ছে, আমি ভূমি-রাজস্ব মন্ত্রী হিসাবে বহুবার বলেছি, গত ১০-১২ বছর ধরে আমাদের দেশের আর্থিক অবস্থার জন্য—শিল্প, ব্যবসা-বাণিজ্যের অবস্থার জন্য—কলকাতা শহরে কালো টাকা, ব্ল্যাক মার্কেট যারা করে তাদের কালো টাকা, রিয়েল এস্টেট সব চেয়ে বেশি খাটছে। কারণ এটা আজকে সব চেয়ে বেশি লাভজনক হয়ে দাঁড়িয়েছে। আজকে এ জিনিস শুধু কলকাতা শহরেই নয়, ভারতবর্ষের সব বড় বড় শহরেই হচ্ছে, মহারাষ্ট্রের বোম্বাইতেও এই জিনিস চলছে। আজকে এটা পরস্পরের মধ্যে। বিতর্কের ব্যাপার নয়। সুতরাং এবিষয়ে ভালভাবে ব্যবস্থা নিতে হবে, নানান দিক দিয়ে ব্যবস্থা নিতে হবে। খুব একটা সহজ ব্যাপারও নয়। বার বার এটা ঘটছে। এর কতগুলি টেকনিক্যাল সাইড আছে। সমস্ত কিছু তদন্ত করতে হবে। সেই কাজ কেবলমাত্র আমাদের সরকারি ইঞ্জিনিয়ারদের দিয়ে হবে না। টেক্‌নিক্যাল এনকোয়ারি যাদবপুর বা আই. আই. টি'র বিশেষজ্ঞদের দিয়ে করাতে হবে। একটা কমিটি করে এনকোয়ারি করতে হবে। যাতে টেকনিক্যাল সাইড সম্বন্ধে সমস্ত কিছু জানা যায়। আর একটা বিষয় হচ্ছে পাবলিক কনফিডেন্সের জন্য সমস্ত ব্যাপারটা আমরা আলোচনার পর জানাব। মোট কথা কি এটিকে আমরা যথেষ্ট গুরুত্ব দিয়েই গ্রহণ করেছি এবং যারা ইনভল্‌ভ, নো ওয়ান উইল বি স্পেয়ার্ড। খুবই সতর্কতার সঙ্গে কাজ হবে এবং অলরেডি কাজ আরম্ভ হয়েছে। কাল রাত্রি ১১টার সময়ে ঘটনা ঘটেছে, আজকে এত তাড়াতাড়ি কি কি কাজ হয়েছে তা আমি বললাম। ক্যালকাটা কর্পোরেশনের কাছ থেকে

আমরা কাগজপত্র দেখছি, থরোলি সমস্ত কিছু দেখতে হবে। কালকে সরকারের তরফ থেকে এখানে হাউসে দাঁড়িয়ে আমাকে যা বলতে হবে তা সমস্ত নথিপত্র ভেরিফাই করে বলতে হবে। যেহেতু বিষয়টি গুরুত্বপূর্ণ তাই আমি কালকেই বিবৃতি দেবার ওপরে জোর দিচ্ছি, তা না হলে একটু সময় নিতাম। তবে দরকার হলে কালকের পরেও আমাদের দেখতে হবে এবং সে জন্য সমস্ত তথ্যগুলি আমাদের সংগ্রহ করতে হবে। সরকারের পক্ষ থেকে আমাকে টাইম, ডেট ইত্যাদি সঠিক বলতে হবে। কবে কি হয়েছে, না হয়েছে তা আগে দেখতে হবে এবং কি নেচারের এনকোয়ারি হবে, না হবে তাও ঠিক করতে হবে। আমি আগেই বলেছি মূলত দুটো দিক আছে, একটা টেকনিক্যাল দিক, আর একটা যে ঘটনা ঘটেছে সেই দিকটা। টেকনিক্যাল দিকের জন্য প্রথমেই আমাদের অ্যাসেসর, ইঞ্জিনিয়ার ইত্যাদির সঙ্গে কথা বলতে হবে, তাদের ডাকতে হবে। সুতরাং সমস্ত কিছু দেখে আমি কালকে রিপোর্ট দেব।

[2-20—2-30 P.M.]

**মিঃ স্পিকার :** আপনি স্টেটমেন্টটা কি আগামীকাল দেবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** হ্যাঁ, আমি স্টেটমেন্ট আগামীকালই দেব। কারণ, আমি আজকে সব ব্যাপারে কনফার্ম নই।

**মিঃ স্পিকার :** তাহলে আপনি আপনার শেষ লিস্টটা দিন।

**Shri Benoy Krishna Chowdhury :** According to the present report, six persons died whereas fourteen others injured; five of them have been admitted to hospitals. Two of the injured have been admitted in Vidyasagar Hospital. Behala, one is at Bangur, and two are in SSKM Hospital.

## Starred Questions

### (to which written answers were laid on the Table)

### জলপাইগুড়ি জেলার সোনারপুর মৌজায় মঞ্জুরীকৃত গভীর নলকূপ

*৬৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫৭।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায় :** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার থানা এলাকাধীন দক্ষিণ সোনারপুর মৌজায় একটি গভীর নলকূপ ৪/৫ বৎসর সরকার কর্তৃক মঞ্জুর হইয়াছে; এবং

(খ) সত্য হইলে উহার কাজ কবে নাগাদ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সম্পূর্ণ সত্য নহে। গভীর নলকূপটি অনুমোদন লাভ করেছে ১২-৭-৮৮তে।

(খ) ১৯৯০-৯১ আর্থিক বছরে কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়।

## হাওড়ার বাণীবন গ্রামপঞ্চায়েতের উত্তর পিরপুর মৌজার রিভার লিফটিং পাম্প স্থায়ীকরণ

*৬৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২০।) শ্রী রাজকুমার মণ্ডল : কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার অন্তর্গত উলুবেড়িয়া ২ নং ব্লকের বাণীবন গ্রামপঞ্চায়েতের উত্তর পিরপুর মৌজার রিভার লিফটিং পাম্পটি স্থায়ীকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে কবে কার্যকর হবে বলে আশা করা যায়?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বিবেচনাধীন আছে।

(খ) উক্ত নদী জলোত্তলক প্রকল্পটি কবে থেকে স্থায়ীকরণ করা যাবে তাহা এই মুহূর্তে বলা যাচ্ছে না কারণ বিষয়টি স্থান নির্বাচন কমিটি দ্বারা অনুমোদনের জন্য নির্বাহী বাস্তুকার (কৃষি-যান্ত্রিক) হাওড়া ডিভিসন, ১৯৮৫ সালে তদন্তের সমীক্ষা সহ একটি প্রস্তাব হাওড়া জেলা পরিষদকে পাঠান। কিন্তু স্থান নির্বাচন কমিটির অনুমোদন পাওয়া যায়নি।

বর্তমানে সাধারণ কর্মসূচিতে (Normal Programme) নতুন কোনও নদী জলোত্তলক প্রকল্প সংস্থাপনের পরিকল্পনা নেই। ভবিষ্যতে এ রকম কোনও পরিকল্পনা গৃহীত হলে এই অস্থায়ী প্রকল্পটিকে স্থায়ী করার জন্য বিবেচনা করা হবে।

## পশ্চিমবঙ্গে অকেজো গভীর নলকূপের সংখ্যা

*৬৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭৩।) শ্রী মনীন্দ্রনাথ জানা : গত ১৭ই এপ্রিল, ১৯৯০ তারিখের *১৭৬ নং (অনুমোদিত প্রশ্ন নং *৫০৮) প্রশ্নের উত্তরের উল্লেখে কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বর্তমানে গভীর নলকূপগুলির মধ্যে কতগুলি অকেজো অবস্থায় আছে এবং তন্মধ্যে হুগলি জেলায় কতগুলি?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

এই বিভাগের নিয়ন্ত্রণাধীন মোট ২৯৭৯টি গভীর নলকূপের মধ্যে ৩১৫টি গভীর নলকূপ বর্তমানে অকেজো অবস্থায় আছে।

হুগলি জেলায় মোট ৩৩৭টির মধ্যে ১৯৯টি গভীর নলকূপ বর্তমানে অকেজো অবস্থায় আছে।

**জলপাইগুড়ি জেলার ১ নং পঞ্চায়েত সমিতি এলাকাধীন উত্তর সোনাপুর মৌজায় গভীর নলকূপ স্থাপন**

*৬৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫৮।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায় :** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার ১ নং পঞ্চায়েত সমিতি এলাকাধীন উত্তর সোনাপুর মৌজায় কৃষি সেচের জন্য একটি গভীর নলকূপ স্থাপনের সরকারি অনুমোদন পাওয়া গিয়েছে; এবং

(খ) সত্য হইলে, ১৯৯০-৯১ আর্থিক বছরে উহার কাজ আরম্ভ হইবে কি না?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) উত্তর সোনাপুর মৌজায় একটি গভীর নলকূপ স্থাপনের প্রস্তাব বিবেচনাধীন আছে।

(খ) সম্ভাবনা আছে।

**হাওড়া জেলার ২ নং ব্লকের বাসুদেবপুর গ্রামপঞ্চায়েতের রিভার লিফটিং পাম্প স্থায়ীকরণ**

*৬৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২১।) **শ্রী রাজকুমার মণ্ডল :** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার অন্তর্গত উলুবেড়িয়া ২ নং ব্লকের বাসুদেবপুর গ্রামপঞ্চায়েতের বাসুদেবপুর মৌজার রিভার লিফটিং পাম্পটি স্থায়ীকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বিবেচনাধীন আছে।

(খ) ১) এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার (অ্যাগ্রো-মেকানিক্যাল), হাওড়া (অ্যাগ্রো-মেকা) ডিভিসন স্থান নির্বাচন কমিটি কর্তৃক স্থান অনুমোদন করার জন্য হাওড়া জেলা পরিষদকে ১৯৮৫ সালে প্রস্তাব পাঠান। সঙ্গে তদন্ত রিপোর্টও দেওয়া হয়। স্থান নির্বাচন কমিটির অনুমোদন পাওয়া যায়নি।

২) বর্তমান নরম্যাল প্রোগ্রামে নতুন আর. এন. আই. স্কীম করার কোনও পরিকল্পনা নেই। ভবিষ্যতে এ রকম কোনও পরিকল্পনা গৃহীত হলে এই অস্থায়ী প্রকল্পটিকে স্থায়ী করার জন্য বিবেচনা করা হবে।

## Unstarred Questions

### (to which written answers were laid on the Table)

### রাজ্যে কনস্টেবলের সংখ্যা

৯১। (অনুমোদিত প্রশ্ন নং ২১।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ১-১-১৯৯০ তারিখে পশ্চিমবঙ্গ পুলিশ ও কলিকাতা পুলিশে মোট কনস্টেবলের সংখ্যা কত ছিল; এবং

(খ) তন্মধ্যে কতজন (১) মুসলমান ও (২) তফসিলি সম্প্রদায়ভুক্ত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫৭,৮০৬।

(খ) (১) ৪,০৯৫, ও (২) ৭,৬৮৩।

### হুগলি জেলায় খুনের সংখ্যা

৯২। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৬।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি, ১৯৮৭ সালের জানুয়ারি মাস থেকে ১৯৯০ সালের জানুয়ারি মাস পর্যন্ত হুগলি জেলায় মোট কত মানুষ (পুরুষ এবং মহিলা) খুন হয়েছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মোট খুন হয়েছেন ২১৭ জন। পুরুষ—১৩৬ জন, মহিলা—৮১ জন।

### সেন্ট্রাল মেডিক্যাল স্টোর অব্যবহৃত ওষুধ ও যন্ত্রপাতি

৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪৮।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে,—

(১) সেন্ট্রাল মেডিক্যাল স্টোরে জীবনদায়ী বহু মূল্যবান ঔষধ সময়সীমা পার হয়ে যাবার জন্য ব্যবহার করা সম্ভব হয়নি; ও

(২) চিকিৎসা কাজে প্রয়োজনীয় এরূপ বেশ কিছু আধুনিক যন্ত্রপাতিও নষ্ট হয়ে আছে; এবং

(খ) সত্য হলে, কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ও (২) হ্যাঁ, সত্য।

(খ) রাজ্য সরকার এ ব্যাপারে দুইটি কমিটি গঠন করেন। কমিটিগুলির মতে বিভিন্ন বিদেশি প্রতিষ্ঠান থেকে দান হিসাবে পাওয়া এইসব যন্ত্রপাতি ও ঔষধ খুবই পুরানো (প্রায় ৪০ বৎসর পূর্বের)। যন্ত্রপাতিগুলির ক্ষেত্রে কমিটি বিশেষজ্ঞদের অভিমতও গ্রহণ করেন এবং তাঁদের অভিমত অনুযায়ী এইসব যন্ত্রাংশগুলির কিছু কিছু বর্তমানে ব্যবহৃতই হয় না।

**লাইসেন্সপ্রাপ্ত ভি. ডি. ও.-র সংখ্যা ঃ**

৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫১৯।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবাংলায় লাইসেন্সপ্রাপ্ত ভি. ডি. ও.র সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে হুগলি জেলায় কত?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ভি. ডি. ও. ক্রয় ও ব্যবহারের জন্য কোনও লাইসেন্স লাগে না। উক্ত কারণে লাইসেন্সপ্রাপ্ত ভি. ডি. ও.র সংখ্যা বলে কিছু নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**মৃত্তিকার গঠনানুযায়ী পশ্চিমবঙ্গকে বিভিন্ন জোনে বিভক্তিকরণ**

৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৬।) **শ্রী অবনীভূষণ সৎপতি ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মৃত্তিকার গঠন অনুযায়ী পশ্চিমবঙ্গকে কয়টি জোনে ভাগ করা হয়েছে;

(খ) লাল ও কঙ্করময় জোন হিসাবে কোন্ কোন্ এলাকাগুলিকে চিহ্নিত করা হয়েছে;

(গ) এ এলাকার কৃষি উন্নয়নের জন্য গবেষণার কোনও কেন্দ্রীয় পরিকল্পনা আছে কিনা; এবং

(ঘ) পরিকল্পনা থাকলে, কবে নাগাদ কার্যকর করা হবে?

**কৃষি বিভাগের মন্ত্রী ঃ**

(ক) মৃত্তিকার গঠনানুযায়ী পশ্চিমবঙ্গকে কোনও জোনে ভাগ করা হয়নি। তবে মৃত্তিকার চরিত্র ও আবহাওয়া অনুযায়ী পশ্চিমবঙ্গকে ছয়টি কৃষি-জলবায়ু অঞ্চলে ভাগ করা হয়েছে।

(খ) লাল কঙ্করময় সমতল অঞ্চল হিসাবে নিম্নলিখিত এলাকাগুলি চিহ্নিত করা যায়—

(১) বর্ধমান ও বীরভূম জেলার পশ্চিমাংশ।

(২) বাঁকুড়া ও মেদিনীপুর-পশ্চিম জেলার অধিকাংশ।

(৩) পুরুলিয়া জেলা।

(গ) কেন্দ্রীয় সরকারের সাহায্যে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের অধীনে ঝাড়গ্রামে জাতীয় কৃষি গবেষণা প্রকল্পের (এন এ আর পি) একটি কেন্দ্র স্থাপিত হয়েছে।

(ঘ) পরিকল্পনা অনুযায়ী কাজ আরম্ভ হয়েছে।

### উলুবেড়িয়ায় বাঁধের রাস্তা সংস্কারের পরিকল্পনা

৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ৬৫০।) **শ্রী অমর ব্যানার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, উলুবেড়িয়া-দক্ষিণ বিধানসভা কেন্দ্রের অধীন নিম্ন-দামোদর প্রকল্পের অন্তর্ভুক্ত বোয়ালিয়া হইতে উলুঘাট ৫৮ নং গেট পর্যন্ত বাঁধের রাস্তাটি সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ঐ রাস্তার কিছু অংশ গড়চুমুক বাজার হইতে ৫৮ নং গেট পর্যন্ত সংস্কার করার প্রস্তাব আছে।

### Number of Launches under Ferry Service

**97.** (Admitted question No. 767.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to State, how many launches/boats/steamers are in operation under ferry service in the State up to 28th February, 1990 (district-wise)?

**Minister-in-charge of the Transport Department :** Districtwise figure of launches in operation under ferry service in the State up to 26-2-90 are furnished below—

| | Name of district | Appx. No. of launches |
|---|---|---|
| (1) | Calcutta—Howrah | 44 |
| (2) | 24-Prgs. (South) | 38 |
| (3) | 24-Prgs. (North) | 26 |
| (4) | Hooghly | 20 |
| (5) | Midnapore | 6 |
| (6) | Malda | 2 |
| (7) | Nadia | 2 |
| (8) | Murshidabad | 4 |
| | Total | 142 |

Districtwise number of boats, etc. are not readily available. This information is being collected from the district authorities.

**বর্ধমান রাজ কলেজের গৃহ নির্মাণ**

৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮১৮।) **শ্রী নিরুপম সেন ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্ধমান রাজ কলেজের একটি গৃহ নির্মাণকার্য অসমাপ্ত অবস্থায় আছে; এবং

(খ) সত্য হলে—

(১) উক্ত নির্মাণকার্য বন্ধ থাকবার কারণ কি; ও

(২) উক্ত নির্মাণকার্যটি কবে নাগাদ পুনরায় শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) অতিরিক্ত নির্মাণ কার্যের জন্য প্রয়োজনীয় বিভাগীয় অনুমোদনের অভাব।

(২) প্রয়োজনীয় অর্থ সংস্থান হলেই নির্মাণকার্যটি পুনরায় শুরু হবে বলে আশা করা যায়।

**Recommendations of the 3rd Pay Commission for the employees of the Public Undertakings**

**99.** (Admitted question No. 914.) **Shri Saugata Roy** and **Dr. Sudipto Roy** : Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether the State Government has decided to extend the benefits of the recommendations of the 3rd Pay Commission set up for the State Government employees to the employees of Public Undertakings like Great Eastern Hotel and India Paper Pulp; and

(b) if so, when they are going to be implemented?

**Minister-in-charge of the Finance Department :**

(a) The 3rd Pay Commission is separately considering the question of revision of pay and allowances and other allied matters of such employees of different Public undertakings including Great Eastern Hotel and India Paper Pulp, as are not covered by the Engineering Wages Award, Jute Industries Agreement, or any bipartite and tripartite agreement. The recommendations of the Pay Commission in this regard are yet to be received.

(b) The question of implementation of the recommendations of the

3rd Pay Commission will arise only after the Commission submits its recommendations to the Government.

**রেজিস্টার্ড বেকারের সংখ্যা**

**১০০।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৯।) **শ্রী হিমাংশু কুঙর ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯০ সালের ৩১ জানুয়ারি পর্যন্ত পশ্চিমবঙ্গে রেজিস্টার্ড বেকারের সংখ্যা কত; এবং

(খ) এদের মধ্যে কতজন—

(১) ইঞ্জিনিয়ারিং গ্র্যাজুয়েট;

(২) ডাক্তার;

(৩) চার্টাড অ্যাকাউন্টেন্ট; ও

(৪) বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন বিষয়ের স্নাতক রয়েছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪৫,৪৩,৫৩৬।

(খ) (১) ২৪২৭।

(২) ৩০৯১।

(৩) চার্টার্ড এবং কস্ট অ্যাকাউন্টেন্ট ৩১৮।

(৪) বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন বিষয়ে স্নাতক ও স্নাতকোত্তরদের সংখ্যা ৫,৬৭,৬৭২।

**কয়েকটি গ্রাম পঞ্চায়েতে ত্রাণ ও সাহায্য বন্টন**

**১০১।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৮১।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রামপুরহাট সাহাপুর, বুধিগ্রাম ও বিষ্ণুপুর গ্রাম পঞ্চায়েতগুলিতে ত্রাণ ও সাহায্য বন্টন ব্যবস্থা সঠিকভাবে হচ্ছে না; এবং

(খ) সত্য হলে, উক্ত বিষয়ের কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

### বীরভূম জেলার মাড় গ্রামে বিদ্যুৎ সরবরাহ

১০২। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯২।) **শ্রী অসিতকুমার মাল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার মাড়গ্রামের দর্জিপাড়ায় প্রায় ১ বৎসর আগে খুঁটি পোতার পর বিদ্যুৎ সংযোগের আর কোনও কাজ হয়নি; এবং

(খ) সত্য হলে—

(১) এর কারণ কি; ও

(২) কবে নাগাদ ঐ এলাকার প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) অ্যালুমিনিয়াম তারের অভাব ছিল এবং এখনও আছে।

(২) আগামী মে মাসের শেষ নাগাদ কাজটি শেষ করা সম্ভব হবে বলে আশা করা হচ্ছে।

### চিকন শিল্পীদের প্রাপ্য সুযোগ-সুবিধা

১০৩। (অনুমোদিত প্রশ্ন নং ১২৮৬।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) চিকন শিল্পের (এমব্রয়ডারি) সহিত সংশ্লিষ্ট ব্যক্তিদের সরকার হইতে কি কি সুযোগ-সুবিধা দেওয়া হয়; এবং

(খ) উত্তর ২৪ পরগনা জেলার বারাসত ১ নং ও ২ নং ব্লকের অন্তর্গত কতজন উক্ত শিল্পের মাধ্যমে জীবিকা নির্বাহ করেন?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ব্যক্তিগত উদ্যোগীদের জন্য প্রয়োজনীয় যন্ত্রপাতি ক্রয়মূল্যের উপর ৫০ শতাংশ অনুদান, বি. এস. এ. আই. প্রকল্পে অনধিক ১০,০০০ টাকা পর্যন্ত ঋণ দেওয়া হয়।

(২) সমবায় সমিতির ক্ষেত্রে—

(১) যন্ত্রপাতি ক্রয়মূল্যের উপর ৫০ শতাংশ অনুদান;

(২) কারখানা/ওয়ার্কশেড নির্মাণ খরচের উপর ৫০ শতাংশ ঋণ ও ৫০ শতাংশ অনুদান;

(৩) শেয়ার বাবদ মূলধনী ঋণ;

(৪) পরিচালন ভর্তুকি;

(৫) চলতি মূলধনের উপর ঋণ; এবং

(৬) উৎপাদিত পণ্য বিক্রয়ের উপর ৫ শতাংশ রিবেট দেওয়া হয়।

এছাড়া দারিদ্র্যসীমার নিচে ব্যক্তিগণকে আই. আর. ডি. পি. প্রকল্পের ঋণ ও অনুদান দেওয়া হয় উৎপাদিত পণ্যের বিপণনের ব্যবস্থা করা হয়।

(খ) আনুমানিক ১৫০ থেকে ১৭৫ জন।

**দেগঙ্গা ব্লকের তন্তুবায়দের প্রাপ্য সুযোগ-সুবিধা**

১০৪। (অনুমোদিত প্রশ্ন নং ১২৮৭।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার দেগঙ্গা ব্লকের অন্তর্গত হাদিপুর, ঝিকরা ও চাঁপাতলা গ্রাম পঞ্চায়েত এলাকায় কতজন তন্তুবায় (জোলা) আছেন;

(খ) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে উক্ত এলাকায় তন্তুবায়ীগণ সরকার হইতে কি কি সুযোগ-সুবিধা পাইয়াছেন;

(গ) উক্ত এলাকায় তন্তুবায়ীগণের আর্থিক উন্নতির জন্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করিতেছেন কিনা; এবং

(ঘ) করিলে, তা কি?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৭-৮৮ সালের সেন্সাস অনুযায়ী ৫২৩ জন।

(খ) ১১৬ জন তাঁত-বিহীন তন্তুজীবীকে লইয়া দেগঙ্গা ফাইভ স্টার লুমলেস সোসাইটি নামে একটি সমিতি গঠন করা হয়েছে এবং তাদের রেজিস্ট্রেশন দেওয়া হয়েছে।

(গ) এবং (ঘ) তন্তুবায়ীদের সমবায় সমিতির অন্তর্ভুক্ত করে এবং একটি বন্ধ সমিতিকে পুনরুজ্জীবিত করে সরকারি সাহায্য প্রদানের প্রয়াস চলছে।

**কলকাতা-পলাশীপাড়া রুটে স্টেট বাসের সংখ্যা**

১০৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৩৬।) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, নদীয়া জেলায় পলাশী পাড়া-কলকাতা রুটে একটি মাত্র স্টেট বাস চালু আছে; এবং

(খ) সত্য হইলে, ঐ রুটে বাস বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

**সরকারে ন্যস্ত জমি**

১০৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৪২।) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার (দ্বিতীয় ও তৃতীয় সংশোধনী) আইন পাশের পর মোট কত জমি পশ্চিমবঙ্গ সরকারে ন্যস্ত হয়েছে; এবং

(খ) তন্মধ্যে নদীয়া জেলায় কত পরিমাণ (ব্লকওয়ারি হিসাবে)?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনের সাম্প্রতিক সংশোধনের ফলে অ-কৃষিজমিও ঊর্ধ্বসীমার আওতায় এসেছে। এজন্য ৭এএ ফর্মে নতুন রিটার্ন দেওয়ার বিধান করা হয়েছে। ঐ রিটার্ন দেওয়ার শেষ তারিখ ছিল গত ৩০এ এপ্রিল এখন এই প্রাপ্ত রিটার্ন পরীক্ষান্তে জমি ন্যস্তের নির্দেশ দেওয়া হয়েছে। ফলাফল জানতে কিছুটা সময় লাগবে।

**জাপানী সুপার ডিলাক্স বাস**

১০৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৭৩।) **শ্রী হিমাংশু কুণ্ডর ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে জাপানী সুপার ডিলাক্স বাস চালানোর সিদ্ধান্ত নেওয়া হইয়াছে কিনা; এবং

(খ) হইয়া থাকিলে, কবে নাগাদ ঐ বাসটি চালানো হইবে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) যথাশীঘ্র সম্ভব চালানো হইবে।

**ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন থেকে প্রদত্ত ঋণ**

১০৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৫০৫।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সাল থেকে ১৯৮৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন থেকে কত টাকা ঋণ দেওয়া হয়েছে (বৎসরওয়ারি);

(খ) উক্ত সময়ের মধ্যে সর্বোচ্চ ঋণ গ্রহীতা সংস্থা কোনটি; এবং

(গ) ঐ সংস্থাকে প্রদত্ত ঋণের পরিমাণ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক)

| বৎসর | প্রদত্ত ঋণের পরিমাণ (লক্ষ টাকায়) |
|---|---|
| ১৯৭৭-৭৮ | ৪৫৪.৬৭ |
| ১৯৭৮-৭৯ | ৪১৪.৬৪ |
| ১৯৭৯-৮০ | ৪২৭.৭৭ |
| ১৯৮০-৮১ | ৫৪৩.৮৯ |
| ১৯৮১-৮২ | ৬২৭.০৮ |
| ১৯৮২-৮৩ | ১০০৬.৬৩ |
| ১৯৮৩-৮৪ | ১১৯৭.৯৬ |
| ১৯৮৪-৮৫ | ১৫৬৮.৮৫ |
| ১৯৮৫-৮৬ | ২০৮৭.১০ |
| ১৯৮৬-৮৭ | ২৬৩৬.৬৮ |
| ১৯৮৭-৮৮ | ৩০১২.৯২ |
| ১৯৮৮-৮৯ | ৩৬৯৮.৫৫ |
| এপ্রিল ১৯৮৯ থেকে ডিসেম্বর ১৯৮৯ পর্যন্ত (৯ মাস) | •২৮৫৮.২৫ |

(খ) উক্ত সময়ের মধ্যে একাধিক সংস্থা সর্বোচ্চ ঋণ পেয়েছে। এদের মধ্যে কুড়িটি সংস্থার নামের একটি তালিকা সংযুক্ত বিবৃতিতে দেওয়া হল।

(গ) সর্বোচ্চ ঋণের পরিমাণ সংস্থাপ্রতি ৬০ (ষাট) লক্ষ টাকা।

**Statement referred to in clause 'kha' of question No. 108 (Admitted question No. 1505.)**

List of unit which availed maximum amount of financial assistance of Rs. 60 lakhs from West Bengal Financial Corporation up to 31-12-90 : –

1. Matangini Cold Storage, Hooghly.
2. Burdwan Cold Storage (P) Ltd., Burdwan.
3. Shethia Oils Ltd., Bankura.
4. Dieless Forge Ltd., Bankura.
5. Blue Plast Extrusions (P) Ltd., Bankura.
6. Nazirpur Chemical Projects (P) Ltd., Nadia.

7. Basera Dyeing and Manufacturing Co. (P) Ltd., Malda.
8. Cooch Behar Roller Flour Mills Ltd., Cooch Behar.
9. North Bengal Trade and Rolling Mills (P) Ltd., Darjeeling.
10. Nirvin Cold Storage (P) Ltd., Bankura.
11. Exodus Knitwear (P) Ltd., Bankura.
12. Suraj Roller Flour Mills (P) Ltd., Malda.
13. Antpara Samabay Krishi Unnayan Samity Ltd., Burdwan.
14. B. D. Cold Storage (P) Ltd., Burdwan.
15. Joyguru Cold Storage (P) Ltd., Bankura.
16. Chandrakona Cold Storage (P) Ltd., Midnapore.
17. Shiva Wheat Products (P) Ltd., Bankura.
18. K. P. Cold Storage (P) Ltd., Midnapore.
19. Bhagawati Cold Storage (P) Ltd. Midnapore.
20. Shockley Hall Electronics (P) Ltd., Calcutta.

**মেদিনীপুর জেলার বাসুলিয়া টেলারিং ট্রেনিং সেন্টার**

১০৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩১।) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার সবং ব্লকে বাসুলিয়া টেলারিং ট্রেনিং সেন্টারটি বিগত চার বৎসর যাবৎ বন্ধ রয়েছে;

(খ) সত্য হলে, ইহার কারণ কি;

(গ) কতজন দুঃস্থ মহিলাকে এই সেন্টারে প্রতি বৎসর ট্রেনিং দেওয়া হত; এবং

(ঘ) এই সেন্টারটি অবিলম্বে চালু করার জন্য সরকার কি কি পদক্ষেপ নিচ্ছেন?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইহা সত্য।

(খ) কর্মসংস্থানের অভাবে এই সেন্টারটি এখন চলছে না।

(গ) এই সেন্টার এ প্রতি বৎসর ৫০ (পঞ্চাশ) জন দুঃস্থ মহিলাকে ট্রেনিং দেওয়া হত।

(ঘ) এই সেন্টারটি চালু করার জন্য পদক্ষেপ নেওয়া হচ্ছে।

**Introduction of 'Alchiki' as a medium of instruction**

**110.** (Admitted question No. 1949.) **Dr. Tarun Adhikari** and **Dr. Sudipto Roy :** Will the Minister-in-charge of the Education (Primary and Secondary) Department be pleased to state—

(a) whether the State Government has any programme for making 'Alchiki' a medium of instruction for Santhal students and for promotion of Adivasi language and culture; and

(b) if so,—

(i) the steps taken or proposed to be taken by the State Government for implementation of this programme; and

(ii) the progress in the matter?

**Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :**

(a) As 'Alchiki' is the script, it cannot be used as medium of instruction.

(b) (i) Does not arise.

(ii) Does not arise.

**Adjournment Motion**

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Dr. Manas Bhunia on the subject of inactivity on the part of State Government in respect of loans upto rupees ten thousand for the peasants and artisans.

The member may call the attention of the concerned Minister on the subject through Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to the motion.

The member may, however, read out the text of his motion, as amended.

(Dr. Manas Bhunia was not present at the House)

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received two notices of Calling Attention, namely : –

1. Alleged rise in price of essential commodities in the State : Shri Saugata Roy

| 2. Reported collapse of a newly constructed building at Behala | : Dr. Manas Bhunia, Shri Shish Mohammad, Shri Lakshman Chandra Seth, Shri Prabuddha Laha, & Shri Deba Prasad Sarkar. |
|---|---|

I have selected the notice of Dr. Manas Bhunia and others on the subject of Reported Collapse of a Newly Constructed Building at Behala.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Abdul Quiyom Molla :** Tomorrow, the 16th May, 1990.

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Local Government and Urban Development Department to make a statement on the subject of alleged fire in the pandal of Ramkrishna Mission at Azad Hind Bag on the 10th May, 1990.

(Attention called by Shri Saugata Roy on the 11th May, 1990.)

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Abdul Quiyom Molla :** Mr. Speaker, Sir, on 10th May, 1990 at 3-05 P.M. a fire call was received by the Control of the Directorate of Fire Services, West Bengal. Immediately three fire engines were turned out with crews and operational officers. The nearest fire-station at Central Avenue was 2.5 K.M. away. On arrival on the fire spot, it was reported at 3-15 P.M. by Station Officer present on the spot that one big pandal measuring about 40' x 200' x 200' made of bamboo, salballah, wood, tarpauline, decorative clothes etc.at Arque Lane (now Sisir Bhaduri Street) between Azad Hind Bag and Scottish Church College, where a festival organised by Ramkrishna Mission Ashram was being held, was involved in fire. Considering the gravity of the fire, the number of fire engines was increased to 12 and 4 more portable pumps were pressed into service. Senior officers like Director of Fire Services, West Bengal, Deputy Director of Fire Services, and two Divisional Officers rushed to the spot within a few minutes from receipt of the message from the officers on the spot.

It was noticed that almost the entire pandal was engulfed by fire and it was spreading very quickly towards the adjoining buildings of Scottish Church College on the Eastern side of the pandal in which laboratories of the college were situated on the ground and first floor and also towards the building of National Swimming Club on the western side of the said affected pandal. Fire Brigade personnel put their best

fort not only to control the fire but also to restrict spread of fire in : adjoining buildings. Due to timely and effective handling, the brigade is able to save both the aforesaid buildings, but the wooden window ime of the outer wall of the college was pertially burnt out and its aster charred. Due to fire and jets of water some chemicals of the oratories were damaged. Fire Brigade worked with 5 jets from Water nder Fire engines which were continuously replenished by the supply water from the portable pumps placed in the Azad Hind Bag tank d within a short time the fire was put under control. The Pandal cluding its all electrical fittings, sound system, chairs etc. was completely tted. Although the fire was out by 4-20 P.M. two jets were kept der operation for damping down and finally at 5-40 P.M. fire brigade thdraw from the spot after handing over the charge to the Police ithority present and the representatives of the organiser keeping, wever, one fire engine as standby duty.

It was revealed that was coated on both sides of the tarpauline lped spread of fire very quickly that gutted the pandal completely thin a few seconds and that the fire brigade had nothing to do in ese type of fire except to check spread thereof. There was no dearth alaority on the part of the fire brigade in this regard.

The exact cause of fire was not known. But it was ascertained at the fire originated from the stage area of the pandal at about 2- P.M. that day. No death was reported. Only 2/3 local persons ortedly received some injuries while fighting fire before arrival of the re Brigade and they were removed to the hospital for treatment. It serves mention that the teachers and students of Scottish Church ollege as well as local people extended their fullest co-operation to the e brigade personnel in discharging their duties peacefully and effi- ently. Calcutta Police also extended their fullest co-operation during e fire fighting operation.

The organisers approached for Fire Brigade standby duty with one re Engine during the festival. They were given instruction by the ompetent Authority of the Directorate of Fire Services, West Bengal erect the Pandal subject to the fulfilment of some conditions. On quiry it was reported that most of the conditions were not complied th by the organisers through a standby arrangement was made by the est Bengal Fire Services from 3-00 P.M. to 10-00 P.M. during the ys of festival. On the date of occurrence, the standby fire engine left e Central Avenue Fire Station for the place of occurrence at 2-55 M. and started operation immediately on its arrival there. The Leader- charge of the operation sent a message to that effect to the Fire igade Control at 3-06 P.M.

## LAYING OF REPORT

### Presentation of the 24th Report of the Committee on Government Assurances, 1988089

**The Chairman (Shri Subhas Goswami) :** Sir, I beg to present the 24th Report of the Committee on Government Assurances. 1988-89.

[2-30—2-40 P.M.]

## MENTION CASES

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয়ের একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গত বৎসর মালদহ জেলার ভালুকা গ্রামে একটি বাঁধ ভেঙে গিয়েছিল, কিন্তু কোনও রকমে সেটা রক্ষা পেয়েছিল। অন্যান্য কতকগুলো জায়গায় নদীর ভাঙনে বাঁধ ভাঙার উপক্রম হয়েছিল। এবারে সেই বাঁধ মেরামতের জন্য চিফ ইঞ্জিনিয়ার্সের মিটিংয়ে টাকা মঞ্জুর হয়েছে বহুদিন আগে।

বর্ষা আগত এবং এখনও বাঁধ মেরামতির আরম্ভ হয়নি। এখনও যদি বাঁধ মেরামতির কাজ আরম্ভ না হয় তাহলে সমস্ত এলাকা বন্যায় ক্ষতিগ্রস্ত হবে। সবচেয়ে বড় কথা হচ্ছে যে, বিহারের সঙ্গে আমাদের একটা বাঁধের সংযোগ আছে। বিহার অংশের কোনও বাঁধ মেরামতি হচ্ছে না। এর ফলে পশ্চিমবঙ্গের উপরে অসম্ভব চাপ পড়বে। এখনও যদি বাঁধ মেরামতির কাজ আরম্ভ না হয় তাহলে আরও বর্ষাতে ব্যাপক ক্ষতি হবে। সুতরাং যুদ্ধকালীন অগ্রগতি ভিত্তিতে এই কাজ আরম্ভ করা হোক। এবং আগামী বর্ষার আগে যাতে মেরামতি করা যায় তার ব্যবস্থা করুন।

**শ্রী বিনয়কৃষ্ণ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য ও জন সংযোগ বিভাগের মন্ত্রী মহাশয়কে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল—নদীয়া জেলার হাঁসখালি থানার মুরাগাছি কেন্দ্রে তারের পুতুল নাচে একটি গুরুত্বপূর্ণ পরিস্থিতি বিরাজ করছে। এই গ্রামকে কেন্দ্র করে এই পুতুল নাচে ৫০ থেকে ৫৫টি দল সারা পশ্চিমবঙ্গ, বিহার এবং আসামে পুতুল নাচ প্রদর্শন করেছে। এই এলাকার একটি ব্যাপক সংখ্যক মানুষ এই জীবিকার সঙ্গে যুক্ত। এখন এই পুতুল নাচের দল ৫০ থেকে নেমে ১০-১৫ জনে দাঁড়িয়েছে। এদের অর্থনৈতিক অবস্থা দিনের পর দিন খারাপ হয়ে যাচ্ছে। আমি এই বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৮ই এপ্রিল তারিখে জলঙ্গী থানার ঘোষপাড়া গ্রামে বাংলাদেশ থেকে ৪০-৪৫ জনের একটি দল এবং কিছু ওখানকার সমাজবিরোধী যুক্ত হয়ে ওই গ্রামকে আক্রমণ করে। এই আক্রমণ চলতে থাকে ২৯ তারিখ পর্যন্ত এবং এই লাগাতর আক্রমণের ফলে গ্রামের গরু, ছাগল প্রভৃতি ছিনতাই করে নিয়ে বাংলাদেশে চলে যায়। এর ফলে গ্রামবাসীরা বাধা দিতে গেলে দেড় ঘন্টা ধরে লড়াই চলে। সাধারণ গ্রামের মানুষেরা ওই দলের কাছে পরাজিত হয়, কারণ ওদের কাছে আগ্নেয়াস্ত্র প্রভৃতি ছিল।

এর ফলে ওই গ্রামের মানুষেরা পরাজিত হয়েছে। আমি এই বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রী আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কুমুদরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পরিবহন মন্ত্রী পশ্চিমবঙ্গের মানুষের যাতায়াতের সুযোগ-সুবিধা বৃদ্ধির জন্য পরিবহন ব্যবস্থার সম্প্রসারণ করেছেন, সুন্দরবনের একটি অঞ্চলে ৪টি জেটির উদ্বোধন করে হিঙ্গলগঞ্জের যাতায়াতের সুবিধা করে দেন। সুন্দরবনের সন্দেশখালি, গোসাবা, বাসন্তী এবং হিঙ্গলগঞ্জের একমাত্র যাতায়াত ব্যবস্থা হচ্ছে কলকাতা-সন্দেশখালি সরকারি এক্সপ্রেস বাস। এই একটি মাত্র বাস আছে। এখানে মানুষদের যাতায়াতের সুবিধার জন্য স্টেট বাস অপ্রতুল। সেই কারণে সরকারি বাসের অত্যন্ত প্রয়োজন এবং আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপ দাবি করছি। আমাদের ভারতবর্ষে নারী সমাজ খুবই অবহেলিত, উপেক্ষিত, বিশেষ করে ভারতবর্ষে যে ধনতান্ত্রিক অর্থনৈতিক কাঠামো তার ফলে আমাদের দেশের কৃষকরা শ্রমিকরা সকলেই পিছিয়ে আছে ফলে তারা আজকে নিপীড়িত, নির্যাতিত হচ্ছে। আমাদের দেশের মহিলা সমাজ ও নারী সমাজ এমনিতেই পিছিয়ে আছে, এই ব্যাপারে কমরেড কার্ল মার্কস বলেছিলেন অর্থনৈতিক দিক দিয়ে ধনতান্ত্রিক সমাজে নারীরা হচ্ছে আদি পোলেতারিয়েত অর্থাৎ নারীরা হচ্ছে আমাদের সমাজে অতি সর্বহারা। সেইজন্য আমি মনে করি ভারতবর্ষে মহিলাদের চাকরির জন্য সংরক্ষণ করা দরকার। এবং সেই সঙ্গে সঙ্গে বিভিন্ন পঞ্চায়েত, পৌরসভায়, বিধানসভায়, লোকসভায় জনপ্রতিনিধিদের জন্য যে আইনগুলি আছে সেই ক্ষেত্রে মহিলাদেরও আসন সংরক্ষণ হওয়া দরকার। অর্থাৎ শুধু পঞ্চায়েত ও পৌরসভায় করলে হবে না বিধানসভা থেকে আরম্ভ করে সংসদ পর্যন্ত প্রতিটি ক্ষেত্রে আসন সংরক্ষণ করা দরকার এবং চাকরির ক্ষেত্রেও কাজের সংরক্ষণ করা দরকার। কারণ এরা হচ্ছে সবচেয়ে নিপীড়িত, তাই এই সমাজকে উন্নত করতে না পারলে এটা করা যাবে না।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমাদের রাজ্যের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করে কিছু বলতে চাই। বিষয়টি ভূমি এবং ভূমি রাজস্ব মন্ত্রী ও অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি। স্যার, আমাদের রাজ্যের বিভিন্ন জেলাতে আমরা দেখেছি যে বালির মতো মাইনস অ্যান্ড মিনারেলস ইত্যাদি এই ধরনের যে সমস্ত দ্রব্যাদি আছে এইগুলি তোলার ব্যাপারে মাইনস অ্যান্ড মিনারেলস অ্যাক্ট হওয়া দরকার। আমাদের রাজ্যের জিনিস আজকে বাইরে চলে যাচ্ছে ফলে সেই টাকা রিয়ালাইজ করা যাচ্ছে না। আসানসোল এলাকায় এই ঘটনা হচ্ছে। নদী থেকে বালি তোলা হচ্ছে, আবার নদীর মাঝখানে ডিনামাইট চার্জ করে বালি তোলা হচ্ছে, বোল্ডার নিয়ে যাচ্ছে, এইগুলি অবাধে হচ্ছে, ফলে যে টাকাটা আমাদের রিয়ালাইজ হওয়া দরকার ছিল সেটা হচ্ছে না। এই ধরনের ঘটনা বিভিন্ন জেলায় হচ্ছে, কাজেই এই ব্যাপারে জেলা প্রশাসনকে সক্রিয় করা দরকার এবং এটা আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এখানে যেটা বলতে চাই সেটা হচ্ছে কেরোসিন তেলের দুষ্প্রাপ্যতার জন্য রাজ্যের মানুষ যখন একটা দুঃস্থ অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে তখন সরকারি নির্দ্ধারিত মূল্যে তেল না পেয়ে কালোবাজারিদের থেকে দ্বিগুণ দামে কেরোসিন তেল কিনছে। সাধারণ মানুষ তেল কিনতে গিয়ে আজকে লাইন দিয়ে তেল কিনছেন, তারা রোদে পুড়ে ঘর্মাক্ত হয়ে যাচ্ছে আর বলছে রাজ্য সরকার খারাপ, আবার তারা কেন্দ্রীয় সরকারের অপ্রতুল সরবরাহের কথাও বলছেন। এই রকম অবস্থায় আমাদের রাজ্যে পেট্রোল এবং হাই স্পিড ডিজেল অয়েলের সঙ্গে কেরোসিন তেল পাইল করে কোটি কোটি টাকার কালো কারবার চলছে, এই সম্পর্কে আমি পূর্বেও খাদ্য এবং সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি খোলা আকাশের নিচে বেআইনি যে তেলের কারবার চলছে সেই ব্যাপারে বলাতে আমাকে মাননীয় খাদ্যমন্ত্রী সেদিন চ্যালেঞ্জ করেছিলেন, আমি আজকে ওনাকে চ্যালেঞ্জ করছি উনি যেতে রাজি আছেন কিনা, এই বেআইনি তেলের যে পাইল হচ্ছে সেটা দেখার জন্য। গত মার্চ মাসে হেস্টিংসের ক্যানাল রোডে বেআইনি তেলের গুদামে সেখানে বিধ্বংসী অগ্নিকাণ্ডর জন্য মারা গেল, আমি আপনাকে এই ব্যাপারে ডকুমেন্ট দিয়ে বলছি।

[2-40—2-50 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার আর্থিক সঙ্গতি খুবই কম। কিন্তু এই সরকারের মন্ত্রীদের হেলিকপ্টার চড়ার একটা বদ্ অভ্যাস হয়ে দাঁড়িয়েছে। আজকে দেখলাম একটা চেতক কেনা হচ্ছে, এটা তামিলনাড়ু সরকারের তাঁরা ১ কোটি ৪০ লক্ষ টাকা দিয়ে বিক্রি করে দিচ্ছে, তার দুটো কারণ আছে। একটা হচ্ছে এর ফুয়েল কনজাম্পসন খুব বেশি, ব্যয়সাধ্য এবং এটা সাধারণভাবে ব্যবহার করবার পক্ষে অযোগ্য। তামিলনাড়ু সরকার ৭০ লক্ষ টাকায় কিনেছিল ১৯৮২ সালে আর সেটা পশ্চিমবাংলা সরকার কিনছে ১ কোটি ৪০ লক্ষ টাকায়। এই পুরোনো জিনিস, ১৯৮২ থেকে ১৯৯০, আট বছর ব্যবহার করবার পর তামিলনাড়ু সরকার এটা বিক্রি করছে পশ্চিমবঙ্গ সরকারকে। এটা সাধারণভাবে ব্যবহার করবার উপযুক্ত নয়। পশ্চিমবাংলা সরকার আর একটা চেতক কিনেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলি, এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এটা একটা নেশা হয়ে দাঁড়িয়েছে, মন্ত্রীদের হেলিকপ্টার চড়ে না গেলে ঠিক হয় না। প্রথমে বলা হয়েছিল রাজীব গান্ধী যে হেলিকপ্টারটা মুখ্যমন্ত্রীকে দিয়েছিলেন সেটা বিক্রি করে বাস কেনা হবে। আবার একটা কেনা হচ্ছে। হেলিকপ্টার কিনবেন না, হেলিকপ্টারের টাকা স্বাস্থ্য দপ্তরে দিন, শিক্ষা দপ্তরে দিন। এটা ব্যয়বহুল এবং বিলাসিতা ছাড়া আর কিছু নয়।

**শ্রী নির্মল দাস** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের পূর্ত এবং পরিবহন দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, গত বর্ষা থেকে শুরু করে আমাদের রাজ্যে বিভিন্ন সময় দেখেছেন, রাস্তাঘাটগুলি বেহাল আকার ধারণ করেছে। এবং তার মূল কারণ হল রাস্তার যে সহ্যশক্তি তার থেকে অনেক বেশি আন্তঃরাজ্য পরিবহনের ভারী ট্রাক চলে বলে। তার ফলে থানা, খন্দর হয়ে যায়। সম্প্রতি পূর্ত দপ্তর কিছু কাজকর্ম করে এগুলি বন্ধ করছেন। নতুন নতুন কনস্ট্রাকশন শুরু করেছেন। রাস্তাও শুরু হয়েছে। এখন সেখানে দেখা যাচ্ছে ভারী বাস চলাচলে নিয়ন্ত্রণ না থাকবার জন্য রাস্তাগুলি খারাপ হয়ে

যাচ্ছে। তা ছাড়া ভারী লরি চলাচল করে। রাস্তার সহ্য ক্ষমতা হয়তো ১২ টন, ১৪ টন, কিন্তু এসব রাস্তার ওপর দিয়ে ২২ টন, ২৮ টনের লরিও চলাচল করছেন, ফলে রাস্তাগুলি খারাপ হচ্ছে। এবং যে সব ভারী লরি চলাচল করে তাদের উপযুক্ত কাগজপত্রও থাকে না। আমি এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত সুখের খবর যে গত ৮ই মে কাউন্সিল অফ হায়ার সেকেন্ডারি এডুকেশন দপ্তর থেকে জিতেন্দ্রনাথ ঘোষ মহাশয়ের কাছ থেকে হায়ার সেকেন্ডারি ইংরাজি দ্বিতীয় পত্রের খাতা ছাপিয়ে গিয়েছিল। এটা গতকালকে পাওয়া গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আনন্দের সংবাদ এই কারণে যে, দুটো জিনিস করা হত যে খাতাগুলি হারিয়ে গেছে ছাত্র-ছাত্রীদের তাদের অ্যাভারেজে নাম্বার দেওয়া হত এতে কিন্তু মারাত্মক ব্যাপার হত। যাঁরা এই অ্যাভারেজে নাম্বার পেত তাঁদের যে কি অবস্থা হত তা সহজেই অনুমেয় এই দপ্তরের খামখেয়ালীপনায়।

এই কাউন্সিল অফ হায়ার এডুকেশন এবং বোর্ড অফ্ সেকেন্ডারি এডুকেশনের এই যে খামখেয়ালীপনা, কখনও দেখা যাচ্ছে যে বাংলা প্রশ্নপত্রের মধ্যে জিওগ্রাফির প্রশ্নপত্র ঢুকে যাচ্ছে, কখনও দেখা যাচ্ছে ইতিহাসের প্রশ্নপত্র আউট হয়ে গেছে। আবার এখন দেখা যাচ্ছে কোয়েশ্চেনের উত্তর নিয়ে যাবার সময় প্যাকেট হারিয়ে গেছে। ভদ্রলোক বলেছেন তিনি যখন টিকিট কাটতে গিয়েছিলেন তখন প্যাকেটটি নিখোঁজ হয়েছে। কিন্তু রিক্সাওয়ালা বলেছেন সেই ভদ্রলোক ইচ্ছা করেই প্যাকেটটি রিক্সাতে রেখে চলে গেছেন। স্যার, শিক্ষা জগতে এই যে কারবার চলছে, এই যে প্রহসন চলছে, এই প্রহসন বন্ধ করার জন্য আমি মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৩ সালে হুগলি জেলায় স্কুল বোর্ড বে-আইনিভাবে শিক্ষক নিয়োগ করে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোক না নিয়ে, সেখানে দেখা যাচ্ছে যাদের নাম প্যানেলে নেই বা যারা ইন্টারভিউ দেয়নি, তাদেরকে সেখানে শিক্ষক হিসাবে নিয়োগ করা হয়েছে। এমনকি ১৯৮১ সালের ১২ অক্টোবর হরিপাল সার্কেলের সুব্রত পালিত নামে একজন ব্যক্তি এস. এস. কে. এম. হাসপাতালে মারা যায়, তাকেও ঐ জেলার স্কুল বোর্ডে চাকরি দেওয়া হয়েছে।

**শ্রী দেবশরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় আমি উল্লেখ করতে চাই। আপনি জানেন নদীয়া জেলার কালিগঞ্জ এলাকায় বন্যা রোধের জন্য বাঁধ আছে, জগৎখালি ও ঘাসুরীডাঙ্গা এলাকায় গঙ্গার ভাঙনের জন্য প্রতি বছর বাঁধ নষ্ট হয়ে যাচ্ছে। ঘাসুরীডাঙ্গায় এই ভাঙন মেরামতের জন্য তিন-চার বছর ধরে লক্ষ লক্ষ টাকা ব্যয় করা হচ্ছে, কিন্তু কাজ কিছুই হচ্ছে না। গঙ্গার এই ভাঙন যদি রোধ করা না যায় তাহলে গ্রাম নদীগর্ভে চলে যাবে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জনসাধারণ চাইছে সরকারি অর্থ যাতে গঙ্গার জলে না চলে যায় এবং এই ব্যাপারে তদন্ত করার জন্য আমি দাবি করছি।

**শ্রী নবীন বাউড়ি ঃ** (এই সময়ে তিনি হাউসে উপস্থিত ছিলেন না।)

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের একটা বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হাওড়া জেলার উদয়নারায়ণপুরের পাঁচারুল গ্রাম পঞ্চায়েত সরকারি টাকা নিয়ে বার বার তছরূপ করছে। প্রায় তিন বছর আগে ডি. আর. ডি. এ., ব্যাঙ্ক লোন, ও শিডিউল্‌ড কাস্টদের জন্য যে ৫০ পারসেন্ট গভর্নমেন্ট সাবসিডি দেওয়া হয়, সেই গভর্নমেন্ট লোনটা ফেরত দিয়ে আর সাবসিডির টাকাটা বেনিফিসারী থেকে অর্ধেক করে তারা টাকাটা ভাগ করে নিচ্ছে। থানায় এই ব্যাপারে কেস করা হয়েছে, কিন্তু এই ব্যাপারে কোনওরকম এনকোয়ারি তাদের এগেনস্টে হচ্ছে না। আবার এই বছর টিউবওয়েল তৈরি করতে গিয়ে, এক হাজার টাকার জায়গায় ২২০০, ২৩০০ টাকা করে ভাউচার দাখিল করা হচ্ছে। আমি আপনার মাধ্যমে আবেদন করছি, এই ব্যাপারে অবিলম্বে তদন্ত গ্রহণ করা হোক।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, স্যার, মুর্শিদাবাদ জেলার ডোমকল থানা ও নদীয়া জেলার করিমপুর থানা, এই দুটি থানার মাঝখান দিয়ে জলঙ্গী নামে একটা ছোট্ট নদী প্রবাহিত হয়েছে। কিন্তু দীর্ঘদিন ধরে এই জলঙ্গী নদী অবহেলিত এর সংস্কার হয়নি। এই করিমপুর এলাকা অত্যন্ত উন্নত এলাকা এবং এর একটা বিরাট অর্থনৈতিক সম্ভাবনা আছে। কিন্তু এই ডোমকল ও করিমপুর গ্রাম আজ খুব পিছিয়ে শুধুমাত্র এই দুটি গ্রামের মধ্যে যাতায়াতের অসুবিধার জন্য। যদি ঐ জলঙ্গী নদীর ওপর দিয়ে একটা সেতু নির্মাণ করা যায়, তাহলে যাতায়াতের খুব সুবিধা হবে এবং ঐ অঞ্চলের জনসাধারণের অর্থনৈতিক অবস্থার উন্নতি ঘটবে। আমি পূর্তমন্ত্রীর কাছে আবেদন রাখছি, যাতে ঐ নদীর ওপর দিয়ে যোগাযোগ রচনা করার জন্য একটা সেতু নির্মাণ করা যায়।

[2-50—3-00 P.M.]

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। পাণ্ডুয়া থানায় নিয়ন্ত্রিত বাজার সমিতি আছে, সেই সমিতি কতকগুলি লিঙ্ক রোড নির্মাণ করেছিল এবং লিঙ্ক রোডগুলি পরিত্যক্ত অবস্থায় পড়ে আছে, আজ পর্যন্ত তার বাকি উন্নয়নের কাজগুলিতে হস্তক্ষেপ করা হয়নি। মাননীয় কৃষিমন্ত্রী এই বিষয়ে বিধানসভায় আশ্বাস দিয়েছিলেন যে পরবর্তী কাজগুলি তিনি করবেন। এখন সেইসব রাস্তার ঝামা স্টেজের খোয়াগুলি উঠে গেছে, ফলে গাড়ি, মানুষ রাস্তা দিয়ে যাতায়াত করতে পারছে না। অবিলম্বে কৃষিমন্ত্রী এই বিষয়ে নজর দিন যাতে জনসাধারণের দুঃখ দুর্দশার খানিকটা লাঘব হয়।

**শ্রী মাধবেন্দু মহান্ত ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কৃষ্ণনগর থেকে করিমপুর একটা বড় সড়ক হাইওয়ে আছে এবং কতকগুলি গঞ্জ যেমন দইয়ের বাজার, হাঁটরা, বড় আন্দুলিয়া, মালিয়াপোঁতা, বালিউড়া, তেহট্ট এইসব জায়গায় ইদানিংকালে দেখা যাচ্ছে রাস্তার উপর পাকাপোক্তভাবে বিল্ডিং তৈরি হচ্ছে, রাস্তা জমি দখল করে বেড়া দিচ্ছে, কিছু লোক সেইসব জায়গায় দখল নিয়ে আবার বিক্রি করে দিচ্ছে, যার ফলে এইসব গঞ্জ জায়গাগুলিতে অনবরত দুর্ঘটনা ঘটছে। তারপর সেখানে বলছে এখানে বাম্প বসাও। এর ফলে রাস্তা অত্যন্ত বিপজ্জনক হয়ে উঠছে। এই বিষয়ে

প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য জেলা কর্তৃপক্ষকে নির্দেশ দেওয়া হয়েছে কিন্তু কোনও ফল হয়নি। সেজন্য পূর্তমন্ত্রী এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হারান হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলার মানিকপুর ডেল্টা জুট মিল বন্ধের মুখে, ডেল্টা জুট মিলের এই অচলাবস্থার ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি আপনার মাধ্যমে। এই মিলটি এখনও রানিং মিল, ৭ হাজার শ্রমিক কর্মচারী এখানে কাজ করে। ডেল্টা জুট মিলের মালিকের বিভিন্ন ফাইন্যান্সিয়াল অথরিটির কাছে ১২ কোটি টাকার ঋণ আছে। তাছাড়া আই সি আই সি আই-এর রিপোর্ট হচ্ছে এই মিলে আরও ৪২।। কোটি টাকা ইনভেস্টমেন্ট করলে তবে মিলটা চলবে। বি আই এফ আর এটার উইন্ডিং আপের নোটিশ দিয়েছে। গত ৮ তারিখে দিল্লিতে হিয়ারিং ছিল, সেই হিয়ারিং-এ আমি উপস্থিত ছিলাম, ডেল্টা জুট মিলের মালিকের রিপ্রেজেন্টেটিভ উপস্থিত ছিলেন। মালিকের বক্তব্য যে সমস্ত ফাইন্যান্সিয়াল অথরিটির কাছ থেকে ঋণ নিয়েছে সেগুলি ছাড় দিতে হবে, ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট, সেন্ট্রাল গভর্নমেন্টের সেলস ট্যাক্স ছাড় দিতে হবে এবং নতুন যে ডি. এ. বাড়ছে সেটা ৩ বছর দিতে পারবে না। এইসমস্ত সুবিধা যদি মালিক না পায় তাহলে মিল চালাবে না। ফাইন্যান্সিয়াল অথরিটি যাঁরা হাজির ছিলেন তাঁদের বক্তব্য ডেল্টা জুট মিলের মলিককে আমরা এক পয়সাও দিতে পারব না। ঐ মিলে ৭ হাজার শ্রমিক কর্মচারী কাজ করে। আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ মিলটি কেন্দ্রীয় সরকার গ্রহণ করেন তারজন্য।

**শ্রী রাজকুমার মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কেন্দ্রীয় রেল মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। হাওড়া খড়গপুর সেকশনে যেসমস্ত লোকাল ট্রেনগুলি আছে, সেই ট্রেনগুলি টাইম টেবল অনুযায়ী কোনওদিনও চলেনি। এবং আজও চলছে না। সাধারণভাবে সব ট্রেনই ১৫-২০ মিনিট লেট এমনিতেই থাকে; কখন কখন আবার সেটা ১ ঘন্টা পর্যন্ত লেট হয়ে যাচ্ছে। এই অবস্থায় এই সেকশনের লোকাল ট্রেনগুলি চলাচল করছে। এতে যাত্রীদের অত্যন্ত অসুবিধায় পড়তে হচ্ছে। যে সময়ে যেখানে যাবার কথা, সেই সময়ে যাওয়া সম্ভব হচ্ছে না স্টেশনে লেট করে পৌছানোর জন্য বিশেষ করে আমি টিকিয়াপাড়া এবং দাশনগর স্টেশনের কথা উল্লেখ করতে চাই যে, ওখানে কোনও বসার জায়গা নেই। এখানকার যাত্রীদের খুবই অসুবিধায় পড়তে হয়। কাজেই সময় মতো যাতে ট্রেনগুলি চলাচল করে সেইদিকে দৃষ্টি দেবার জন্য আমি কেন্দ্রীয় রেলমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী এম. আনসারুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা লক্ষ্য করে দেখছি যে, বিগত কয়েক বছর ধরে বারোয়ারি পুজোর সময় চাঁদার জুলুম বেশ বেড়ে গেছে। দুর্গাপুজো, কালী পুজো, এমন কি শীতলা পুজোতেও এই জিনিস চলছে। বাস, লরি আটক করে জোর করে গাড়ির চালক, মানুষের কাছ থেকে চাঁদা আদায় করা হচ্ছে। এটার দেখাদেখি এখন আমরা দেখতে পাচ্ছি ঠিক একই ভাবে একই কায়দায় ঈদ উৎসবের সময়ও চাঁদা আদায় করা হচ্ছে এবং এতে মানুষ বিব্রত বোধ করছে। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছে যে, এই ব্যাপারে পুলিশ প্রশাসন একেবারে সম্পূর্ণ উদাসীন হয়ে বসে আছে। এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা নিতে স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পৃথিবীর অন্যতম শ্রেষ্ঠ নেতা হোচিমিনের জন্ম শতবার্ষিকী পালিত হচ্ছে এবং আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু ভারত সরকারের প্রতিনিধিত্ব করার জন্য হোচিমিন সিটির উদ্দেশ্যে যাত্রি করছেন। আমরা জানি স্বাধীনতা সংগ্রামের ইতিহাসে ভিয়েতনাম এক অনন্য ইতিহাস সৃষ্টি করেছে। আমেরিকার মতো সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে দীর্ঘদিন তাদের সংগ্রাম করতে হচ্ছে। এইভাবে ভিয়েতনামী জনগণ তাদের দেশকে স্বাধীন করে সমাজতন্ত্র প্রতিষ্ঠা করেছে। মানবজাতির ইতিহাসে হোচিমিনের নেতৃত্বে ভিয়েতনামের সংগ্রাম চিরস্মরণীয় হয়ে থাকবে। আমি তাই অনুরোধ করছি।

**Mr. Speaker :** I call upon Shri Tuhin Samanta. (Not present)

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** * * * *

মিঃ স্পিকার ঃ নট অ্যালাউড। সব বাদ যাবে।

[3-00—3-30 P.M. (including adjournment)]

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে হাউসিং ডিপার্টমেন্টের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ক্রিস্টোফার রোডে নিম্ন আয়ের লোকেদের জন্য পশ্চিমবঙ্গ সরকার কিছু ফ্ল্যাট তৈরি করেছিলেন। গতকাল হাউস ভাঙ্গার পর ওখানে গিয়ে দেখি যে ওখানকার আবাসিকদের ঘর জলে থৈ থৈ করছে। ছাদ ফুটো হয়ে সেখানে জল পড়ছে। লো ইনকাম গ্রুপের লোকেদের জন্য এই ফ্ল্যাটগুলো তৈরি হয়েছিল। সেখানে অল্প কিছুদিন আগে এগুলি তৈরি হয়েছিল। আমি খোঁজ করলাম যে এগুলি রিপেয়ার করার কোনও প্রচেষ্টা নেওয়া হয়েছে কি না, তারা প্রত্যেকেই বললেন যে আমরা ডিপার্টমেন্টের কাছে বেশ কিছুদিন ধরে দরবার করছি কিন্তু কিছুই হয়নি। স্যার, সেখানে যাতে অবিলম্বে ছাদ মেরামত করে দেওয়া হয় এবং নিম্ন আয়ের লোকরা যাতে নিশ্চিন্তে থাকতে পারে তার ব্যবস্থা করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুহৃদ বসুমল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আসানসোল মহকুমা হাসপাতালে একটা চরম নৈরাজ্য এবং অরাজকতা চলছে। একই বেডে একাধিক রোগী ভর্তি হয়ে আছেন এবং এমন কি রোগী এবং রোগিনী ভর্তি হয়ে আছেন। হাসপাতালে কোনও ঔষধপত্র নেই, ব্লাড ব্যাঙ্কে ব্লাড নেই, কুকুরে কামড়ানোর সিরাম পর্যন্ত নেই। এই অবস্থায় সেখানে এই সাবডিভিসন্যাল হাসপাতাল চলছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানাচ্ছি যে অবিলম্বে যাতে সেখানে রোগীরা ঠিকমতন চিকিৎসা পায় তার ব্যবস্থা করুন। তা ছাড়া এই হাসপাতালটির সম্প্রসারণের জন্য অবিলম্বে সেখানে ক্যাপিটাল গ্রান্ট দেওয়া উচিত। ব্লাড ব্যাঙ্কে ব্লাড পাওয়া যাচ্ছে না ফলে রোগীরা সেখানে মারা যাচ্ছে। ভলেন্টারি ব্লাড ডোনারস, যারা ব্লাড দেন তারা গিয়ে ব্লাডের বন্দোবস্ত করছেন। এই অব্যবস্থার নিরসনের জন্য মন্ত্রী মহাশয়কে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি

---

[*Expunged as ordered by the Chair]

আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে আমাদের এখানে চট শিল্প একটা সঙ্কটের মধ্যে দিয়ে চলছে। জুট ইন্ডাস্ট্রিজ ন্যাশনালাইজেশনের জন্য আই. এন. টি. ইউ. সি. সরকারের কাছে দাবিও জানিয়েছে। স্যার, এই জুট ইন্টাস্ট্রিজের ব্যাপারে আমাদের হাউসে বহুবার আলোচনাও হয়েছে। আজকে আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে, একজন বৃটিশ নাগরিক, আর. জি. রিয়ারলি, তিনি পশ্চিমবঙ্গে ৪টি জুট মিলের মালিক হয়েছেন। যাকে ফেরা আইনে গ্রেপ্তার করা হয়েছিল, যার পাসপোর্ট বাতিল করা হয়েছিল তারজন্য আমাদের পশ্চিমবঙ্গের যিনি অ্যাডভোকেট জেনারেল তিনি তদ্বির করেছিলেন, হাইকোর্টে তারজন্য কেস লড়েছিলেন, তার হাতে ৪টি জুট মিল রয়েছে। স্যার, এই লোকের হাতে ৪টি জুট মিলের ১৫ থেকে ১৭ হাজার শ্রমিকের ভবিষ্যৎ নির্ভর করছে। স্যার, আমার যা খবর তা হচ্ছে সেখানকার শ্রমিকদের পি. এফের টাকা সময়মতো জমা পড়ছে না। আমি এ ব্যাপারে সরকারকে উদ্যোগ নেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সাত্বিক রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আমাদের বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের জল নিয়ে অনেক আলোচনা এবং সমালোচনা হয়েছে। স্যার, এ ক্ষেত্রে আমার একটি প্রস্তাব আছে সেটা আমি রাখছি। বক্রেশ্বর উষ্ণ প্রস্রবণের গরম জল প্রচুর পরিমাণে নষ্ট হচ্ছে। এই জল পাইপ লাইন দিয়ে নিয়ে আসার ব্যবস্থা করা হোক। এটা করলে একদিকে কয়লা কম লাগবে অন্যদিকে জলের সমস্যাও মিটে যাবে। মাননীয় বিদ্যুৎমন্ত্রীর কাছে আমার অনুরোধ, সেখানে বিশেষজ্ঞ দল পাঠিয়ে এই গরম জল পাইপ লাইন করে নিয়ে আসার ব্যবস্থা করুন।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মৃত্যুর সংখ্যাটা আমি এইমাত্র ভেরিফাই করলাম। সেই সংখ্যাটা হচ্ছে ৪ জন আর দু'জন সিরিয়াসলি ইনজিওর্ড। কাজেই ওটা ৪ জন হবে আর দু'জন খুব সিরিয়াসলি ইনজিওর্ড।

**মিঃ স্পিকার :** তাহলে ৪ জন মারা গিয়েছে।

(At this stage the House was adjourned till 3-30 P.M.)

(After adjournemnt)

[3-30—3-40 P.M.]

**Mr. Speaker :** To-day is the last day for voting on Demands for Grant. There are as many as 26 heads of Demands for Grant for disposal. In conformity with the previous practice and in pursuance of rule 209(3) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal legislative Assembly I fix that the House will sit to-day upto 7-30 p.m. and I also fix that the Guillotine will fall at 6-30 p.m. Immediately after 6-30 p.m. I shall put all the outstanding questions to vote without any debate. I hope the members will try to be brief in their speeches.

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 27

**Mr. Speaker :** There are two cut motions. All the cut motions are in order and taken as moved.

**Shri Saugata Roy & Shri Sultan Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী সৈয়দ ওয়াহেদ রেজ্জা কর্তৃক উত্থাপিত স্বরাষ্ট্র অসামরিক প্রতিরক্ষা বিভাগের ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনের সমর্থন করে কিছু বক্তব্য আমি এখানে উত্থাপন করছি। আমাদের দেশে এই হোম গার্ড ব্যবস্থা চালু হয়েছিল ভারত-চিন যুদ্ধের পরে। তখন আমাদের দেশে হোম গার্ড-এর প্রয়োজনীয়তার কথা অনুভূত হয়েছিল। এর মূল উদ্দেশ্য ছিল এরা সমাজসেবামূলক মানসিকতায় উদ্বুদ্ধ হয়ে অত্যন্ত ন্যূনতম পারিশ্রমিকের বিনিময়ে আমাদের দেশের কাজে রাজ্যের প্রশাসন দপ্তরের অধীনে একটা বাহিনী হিসাবে কাজ করবে। এদের দুটো ভাগে ভাগ করা হয়েছিল। একটা মোবাইল সিভিল এমার্জেন্সি ফোর্স যেটা হবে তারা মোটামুটি উদ্ধার কার্যে নিজেদের নিয়োজিত রেখে কাজকর্ম করবে। আর হোম গার্ডরা পুলিশের কাজে সাহায্য করবে। এদের ট্রাফিকের কাজে এবং নির্বাচনের সময়ে বিপুলভাবে কাজে লাগানো হত। আমাদের সমাজ জীবনে ধীরে ধীরে এটা নিঃসন্দেহে একটা গুরুত্বপূর্ণ স্থান অধিকার করে নিয়েছে। আমরা দেখেছি মাননীয় মন্ত্রী মহাশয় তার বক্তব্যে বিভিন্ন জায়গায় এদের ভূমিকা সম্পর্কে গৌরব প্রকাশ করেছেন, আনন্দ প্রকাশ করেছেন। হোম গার্ডদের ভূমিকা সম্পর্কে বাজেট বক্তৃতায় কিছু কিছু আনন্দের কথা উল্লেখ করেছেন। উনি এক জায়গায় বলেছেন, গত বছর কলকাতার একটা বহুতল বাড়ি ভেঙে পড়ার পরে সেখানে উদ্ধার কার্যে মোবাইল সিভিল এমার্জেন্সি ফোর্স বাহিনীর সদস্য এবং অসামরিক প্রতিরক্ষা বিভাগের অন্যান্য অংশের কর্মীরা যে ঝুঁকিপূর্ণ এবং কৃতিত্বপূর্ণ কাজ করেছেন তা সর্বজনবিদিত। মাননীয় মন্ত্রী মহাশয় বয়সে তরুন এবং আদর্শবাদী যুবক বলে আমি মনে কার। গত বছর কলকাতায় এই বহুতল বাড়ি ভেঙে পড়ার পরে যে ভূমিকা তার দপ্তরের অধীনে এই মোবাইল সিভিল এমার্জেন্সি বাহিনী নিয়েছিল সেটা আমরা লক্ষ্য করেছিলাম। তারা অত্যন্ত বিপদের ঝুঁকি নিয়ে সেখানে কাজ করতে গিয়েছিল। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা করছি, পরবর্তীকালে আপনি কি এই বিষয়ে পৌরমন্ত্রী বা পৌর প্রধান অর্থাৎ মেয়রের সঙ্গে আলোচনা করেছিলেন যে এই ধরনের বহুতল বাড়ি ভেঙে পড়লে উদ্ধার কার্যের জন্য এই মোবাইল সিভিল এজেন্সি ফোর্সের কর্মচারিদের বিপুল বিপদের ঝুঁকি নিয়ে কাজে নামতে হয় এবং তার ফলে তাদের যে পরিস্থিতির মোকাবিলা করতে হয়, সেই পরিস্থিতি মোকাবিলা করতে গিয়ে তাদের কি কি অসুবিধার সম্মুখীন হতে হয়, এই সম্পর্কে আপনি একজন মন্ত্রী সভার সহকর্মী হিসাবে, এই ধরনের যে কাজ কর্ম কলকাতার বুকে হচ্ছে, সংগঠিত হচ্ছে, ক্যাবিনেট বৈঠকগুলোতে এই অসাধু প্রোমোটারদের এই ভূমিকার জন্য আপনার দপ্তরের এই সমস্ত কর্মচারিরা যে ঝুঁকিপূর্ণ কাজকর্মে অংশ নিতে হচ্ছে, আপনি নিজে মন্ত্রিসভার সদস্য হিসাবে এই ব্যাপারে মন্ত্রিসভাকে অবহিত করুন। দ্বিতীয়ত আপনি বাজেট ভাষণে বলেছেন

হোমগার্ড বাহিনী রাজ্য পুলিশের একটি সহায়ক সংগঠন হিসাবে তাঁদের মূল্যবান ভূমিকা পালন করে চলেছেন। বিভিন্ন সামাজিক বিপর্যয়ের মধ্যেও এই বাহিনী রাজ্য পুলিশ বাহিনীর সঙ্গে নিরলস কাজ করে রাজ্য প্রশাসনকে সবল রাখতে প্রতিনিয়ত সাহায্য করে চলেছেন। গত নির্বাচনে প্রায় এক লক্ষ অস্থায়ী অতিরিক্ত হোমগার্ড বাহিনী আইন-শৃঙ্খলা রক্ষায় নিয়োজিত হল এবং সুষ্ঠু ও শৃঙ্খলাপূর্ণ নির্বাচন সংগঠিত করার জন্য সারা দেশে পশ্চিমবাংলা যে আদর্শ স্থাপন করেছে সেই গৌরবের অংশীদার রাজ্যের হোমগার্ড বাহিনী। এখানে আপনি আপনার দপ্তরের বাজেট উপস্থিত করতে গিয়ে একটু রাজনীতির প্রসঙ্গ টেনে এনেছেন। আপনার দপ্তরের বাজেটে বলেছেন আপনি প্রায় এক লক্ষ হোমগার্ড নিয়োগ করেছেন। আপনি তাদের ভূমিকা নিয়ে প্রশংসা করেছেন, ভাল কথা, আপত্তি নেই। কিন্তু সারা দেশে পশ্চিমবাংলার নির্বাচনী কাজে যে আদর্শ স্থাপন করেছেন তার জন্য আপনি তাদের প্রশংসা করেছেন, এটাই হচ্ছে রাজনীতি। কারণ পশ্চিমবাংলায় নির্বাচনটা প্রহসন হয়, নির্বাচন হয় না। হোমগার্ডদের কী উদ্দেশ্যে রিক্রুট করা হয়, সেটা আপনি ভাল করে জানেন। হোমগার্ড বাহিনী নির্বাচনের সময় সি. পি. এম.-এর ক্যাডার বাহিনী হয়ে যায়। এই নির্বাচনের প্রাক্কালে এক লক্ষ হোমগার্ড যে উদ্দেশ্যে রিক্রুটমেন্ট করা হয়, সেই উদ্দেশ্য মানুষের কাছে চাপা থাকে না। গ্রামের পোলিং স্টেশনগুলোতে এবং পোলিং বুথগুলোতে যে সমস্ত হোমগার্ড বাহিনী নিয়োগ করা হয়, তাদের হাতেই সমস্ত ছেড়ে দেওয়া হয় এবং সেখানকার নির্বাচনকে তারা সম্পূর্ণভাবে প্রহসনে পরিণত করে। যেখানে নির্বাচনকে প্রহসনে পরিণত করা হয়, রূপান্তরিত করা হয়, সেখানে আপনি বলছেন সুষ্ঠু এবং শৃঙ্খলাপূর্ণ নির্বাচন করে হোমগার্ড বাহিনী আদর্শ স্থাপন করছে। সেই গৌরবের অংশীদার রাজ্যের এই হোমগার্ড বাহিনী, এই কথা বলছেন। পশ্চিমবাংলায় এই যে এক লক্ষ হোমগার্ড নিয়োগ করলেন, যাদের নিয়োগ করলেন, সেই রিক্রুটমেন্ট পলিসি কী? আপনি এক লক্ষ হোমগার্ড নিয়োগ করলেন কীসের ভিত্তিতে? এই ভিত্তি নিশ্চয়ই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে করা নয়। এককালীন এক লক্ষ হোমগার্ড পশ্চিমবাংলায় আপনি নিযুক্ত করলেন, তারপর তাদেরকে দিয়ে নির্বাচনে পার্টির ক্যাডার বাহিনীর কাজ করিয়ে নিয়ে তাদের সরিয়ে দিলেন। এটা ঠিক নয়। এই এক লক্ষ হোম গার্ডকে চাকরি দেবার প্রশ্নে আপনার দপ্তরের সিদ্ধান্ত আমি জানতে আগ্রহী। যাদের নির্বাচনী কাজে লাগালেন, তাদের দিয়ে রিগিং এর পথটা প্রশস্ত করে, যাদের সাহায্যে আপনারা আজকে ক্ষমতায় এলেন, সেই এক লক্ষ হোম গার্ডের মধ্যে ক'জনকে আপনি নিয়োগ করেছিলেন, তাদের অবস্থা কি হল, সেটা আমি জানতে চাইছি।

[3-40—3-50 P.M.]

আপনি বলেছেন, "পুলিশের সঙ্গে সঙ্গে হোমগার্ড বাহিনী তাঁদের যোগ্য ভূমিকা পালন করেন, মেলা বৃহত্তম জনসভা ইত্যাদির কাজে এই বাহিনীর ভূমিকা সুবিদিত। সীমান্ত এলাকায় সীমান্তরক্ষী বাহিনীর সঙ্গে এঁরাও কাঁধে কাঁধ মিলিয়ে সীমান্তরক্ষা সুনিশ্চিত করেন।" হোমগার্ডদের নিয়ে আপনারা দলবাজি করেন, এবিষয়ে আমাদের সুনির্দিষ্ট অভিযোগ থাকা সত্ত্বেও আমি নিজে মনে করি হোমগার্ডরা দুঃখ যন্ত্রণা বেদনা নিয়ে কাজ করেন। আমি দেখেছি হোমগার্ডরা যখন ট্রাফিক নিয়ন্ত্রকের ভূমিকা পালন করেন তখন গাড়ির চালকরা তাঁদের অবজ্ঞা করে পাশ কাটিয়ে চলে যায়। তাঁরা কোনও মন্তব্য করলে কুরুচিপূর্ণ মন্তব্য করে চলে যায়।

কুরুচিপূর্ণ মন্তব্য হোমগার্ডদের উদ্দেশ্যে এক শ্রেণীর মানুষ প্রায়ই করে। আমাদের এক শ্রেণীর মানুষের এই মানসিকতাকে আমরা কখনই সমর্থন করি না। মাননীয় মন্ত্রী মহাশয়, এক্ষেত্রে আপনাকে যেটা করতে হবে, সেটা হচ্ছে, প্রথমেই হোমগার্ডদের আরও ভাল পোশাক দিতে হবে। ভাল জাতের জুতো এবং মোজা দিতে হবে। তাদের একটু সাজিয়ে-গুছিয়ে সুন্দরভাবে মানুষের কাছে প্রেজেন্ট করতে হবে। কারণ আমাদের একটা কথা আছে, আগে দর্শনধারী, পিছে গুণ-বিচারী। সুতরাং আগে তাদের একটু দর্শনধারী করে তুলুন। কারণ মানুষ এদের বড়ই অবজ্ঞা করে। মানুষের ধারণা এদের কিছুই করবার ক্ষমতা নেই, সুতরাং এদের মানতে হবে না। এই অবস্থায় হোমগার্ড সম্বন্ধে মানুষের মধ্যে একটা অনীহার সৃষ্টি হয়েছে। সেইজন্য আমি আপনাকে বলছি, আপনি আগে এদের একটু ওয়েল ইউনিফর্মড করে তুলুন। ওয়েল ইউনিফর্মড হলে তাদের কিছুটা দেখতে শুনতে ভাল লাগবে, তাদের কিছুটা ব্যক্তিত্বের বিকাশ ঘটবে, দায়িত্ব এবং সাফল্যের সঙ্গে কাজ করতে পারবে। আমি নিজে মনে করি হোমগার্ডদের ভাতা দেবার জন্য যে পরিমাণ অর্থ বরাদ্দ করা হচ্ছে তা খুবই অপ্রতুল প্রয়োজনের তুলনায় ইট ইজ নট সাফিসিয়েন্ট। এক একজন হোমগার্ড সরকারের কাছ থেকে যে অর্থ পেয়ে থাকেন সেটা প্রয়োজনের তুলনায় খুবই অপ্রতুল। ফলে এক একজন হোমগার্ডকে যে উদ্দেশ্যে নিয়োগ করা হয় সেই উদ্দেশ্য অনুযায়ী তাদের কাছ থেকে কাজ পাওয়া যায় না। মোটিভেশন নিয়ে তাঁরা কাজ করতে পারেন না, নিজেকে সেইভাবে নিয়োজিত করতে পারেন না। একটা বিরাট বাহিনীর মধ্যে যদি মোটিভেশন না থাকে, অনুপ্রেরণা না থাকে, ইন্সপিরেশন না থাকে, তাহলে তাদের কাছ থেকে কী আশা করবেন? চাহিদা অনুযায়ী ন্যূনতম অর্থও যদি তাঁরা না পায় তাহলে তাঁরা কি প্রত্যাশা নিয়ে কাজ করবেন? এবং তাঁদের কাছ থেকে আমাদেরও বা কী প্রত্যাশা পূরণ হবে? তাই আমি আপনাকে অনুরোধ করছি, আমাদের হোমগার্ড বাহিনীকে আরও প্রাণবন্ত, সজীব, সচেতন করে গড়ে তুলুন। সেইজন্য আপনি এদের আর্থিক সুযোগ সুবিধার দিক নিয়ে একটু গভীরভাবে ভাবনা চিন্তা করুন, নির্দিষ্ট মোটিভেশনে ইন্সপায়ার করুন।

সর্বশেষে তাদের স্থায়ীকরণের প্রশ্নটি নিয়ে আপনার সিদ্ধান্ত কি তা আমাদের অবহিত করুন। এ সম্বন্ধে সরকারি ভাবনা চিন্তা কিরূপ তা আমরা জানতে আগ্রহী। এই সমস্ত হোমগার্ডরা যেসমস্ত পরিবার বা ঘর থেকে আসেন তাতে তাদের নিয়ে রাজনৈতিক দ্বন্দ্ব বা সংঘাত করা সাজে না এবং সে-কথা আমি ভাবিও না। কারণ এরা অত্যন্ত গরিব ঘর থেকে আসেন, দরিদ্র পরিবারের মানুষ এঁরা। মাননীয় মন্ত্রী মহাশয় আমি অন্তত এটুকু বুঝি যে, আপনি এদের সম্বন্ধে যতই প্ল্যান বা স্কীম করুন না কেন, আপনার দপ্তরের যে বাজেট বরাদ্দ তা দিয়ে সেই প্ল্যান বা স্কীমকে কখনই রূপায়ণ করা সম্ভব হবে না। আপনার বরাদ্দই আপনার কাজের পথে বাধা হয়ে দাঁড়াবে। সুতরাং হোমগার্ডবাহিনী নিয়ে রাজ্য সরকারের সঙ্গে আপনি আলোচনা করুন, আপনার দপ্তরের গুরুত্ব এবং প্রয়োজন তাঁদের বোঝান।

কিন্তু আপনার লক্ষ্য যদি এই হয়ে যায় যে, একটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে পলিটিক্যালি মোটিভেটেড পার্টি ক্যাডারদেরকে নিয়ে আপনি হোমগার্ড বাহিনী চালাবেন তাহলে আপনার উদ্দেশ্য এই বাজেট বক্তব্যে তাদেরকে নিয়ে যতই স্বপ্ন দেখুন না কেন আপনি আপনার মূল লক্ষ্যে পৌঁছতে পারবেন না। আমি আপনাকে দু'একটি সাজেশন দেব। আজকে

পশ্চিমবঙ্গে ভয়াবহ বেকার সমস্যা। বেকারের সংখ্যা সীমাহীন পর্যায়ে গিয়ে পৌঁছেছে। অনেক বেকার যুবক যাদের বয়স ৩৫ বছর অতিক্রান্ত হয়ে গেছে ভবিষ্যতে সরকারি চাকরি পাবার কোনও সুযোগ থাকছে না সেইসব যুবকদের হোমগার্ডের চাকরিতে প্রায়রিটি দেওয়া যায় কিনা। যারা প্রতিনিয়ত একটা চাকরির জন্য দরবার করছে সে ক্ষেত্রে হোমগার্ডের চাকরি একটা মেজর ইমপর্ট্যান্ট রোল প্লে করতে পারে। আপনি তরুন মন্ত্রী, বয়স কম, আপনার মধ্যে নতুন কিছু করবার ভাবনা বা পরিকল্পনা আছে। আমি অপনাকে বলব যে আপনি নতুন উদ্যোগ নিয়ে এবং এই পরিকল্পনাটাকে মাথায় নিয়ে একটু পদক্ষেপ নেবার চেষ্টা করুন যে ৩৫ বছর অতিক্রম করে যাওয়ার পর এই বেকার যুবকদের হোমগার্ডে নিয়োগের ক্ষেত্রে যাতে বিশেষ অগ্রাধিকার দেওয়া সম্ভব হয়। এরপর আমি আপনাকে বলব যে আপনি হোমগার্ড রিক্রুটমেন্টের প্রশ্নে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে হোমগার্ড আপনি নিয়োগ যদি করতে পারেন তাহলে আর আপনাকে ভবিষ্যতে প্রশ্নোত্তরের জবাব দিতে হবে না এবং পে স্ট্রাকচার ফর দি হোমগার্ডস অর্থাৎ পে-স্ট্রাকচার তৈরি করে দিন। শুধু একটা বাহিনীকে নিয়ে রাজনৈতিক উদ্দেশ্যে তাদের ব্যবহার করবেন তা না করে একটু সামাজিক দৃষ্টিভঙ্গি নিয়ে এবং গঠনমূলক মনোভাব নিয়ে একটা কনস্ট্রাকটিভ আইডিয়া এবং অ্যাপ্রোচ ও আউটলুক নিয়ে এই হোমগার্ড বাহিনীকে যদি আপনি কাজে লাগাতে পারেন তাহলে আমার মনে হয় নিশ্চয় পশ্চিমবঙ্গের এই বেকার সমস্যার যুগে একটা ভয়ানক উপকার হবে এবং আপনার উদ্যোগগুলির সম্পর্কে সভাকে যথাযথ অবহিত করুন। নিছক জবাব দেবার মানসিকতা না নিয়ে ব্রেক থ্রু করুন। এই কথা বলে আপনার বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বরাষ্ট্র অসামরিক প্রতিরক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন আমি সেই বাজেট বরাদ্দকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য পেশ করছি। আমাদের মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তব্য হোমগার্ডদের কথা উল্লেখ করে বলেছেন যে, রাজ্য পুলিশের সহায়ক হিসাবে হোমগার্ডরা মূল ভূমিকা পালন করবে। মাননীয় সুদীপবাবুর বক্তব্য শুনলাম, উনি একটা স্ববিরোধী বক্তব্য রাখলেন। হোমগার্ডদের শুধু মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কাজে লাগানো হয় নির্বাচনের ক্ষেত্রে। এদের প্রতি সহানুভূতি থাকা দরকার। উনি কবে থেকে মার্কসবাদী কমিউনিস্টদের প্রতি এত সহানুভূতিশীল হলেন? এই রকম একটা স্ববিরোধী বক্তব্য উনি উপস্থিত করলেন। উনি হোমগার্ড বাহিনীর প্রতি সহানুভূতির কথা বার বার বলেছেন। নির্বাচন ছাড়া হোমগার্ডরা প্রাকৃতিক দুর্যোগ এবং অন্যান্য শ্রেণীর ক্ষেত্রে অনেক ভূমিকাই পালন করেন। মাননীয় মন্ত্রী মহাশয় বক্তব্যে সেটা স্বীকারও করেছেন। অন্যান্য ক্ষেত্রেও তারা কৃতিত্বের স্বাক্ষর রেখেছে এবং সেজন্য রাজ্য সরকার বিচার বিবেচনা করে কিছু করা যায় কিনা সেই নিয়ে ইতিমধ্যেই বক্তব্য উপস্থিত করেছেন। পরবর্তীকালে আমরা বলতে চাই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের প্রশ্ন এখানে এসেছে, কংগ্রেসের আমলে কতগুলি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে ছিল? এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নিয়োগের ব্যবস্থা ছিল কিনা? কংগ্রেসের আমলে আমরা কি দেখেছি তখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কোনও প্রশ্নই ছিল না। কংগ্রেসের আমলে তাঁরা সিগারেটের প্যাকেটের উল্টো দিকে লিখে দিয়ে চাকরি দিতেন।

[3-50—4-00 P.M.]

এই ছিল কংগ্রেসের মূল পদ্ধতি। আজকে ওঁরা গণতন্ত্রের কথা বলছেন, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কথা বলছেন! সুব্রতবাবু আবার হোম গার্ডদের কথা বলতে গিয়ে হাই রাইজের কথা বললেন। এসব কথা কেন উত্থাপন করেন নিজেরাই জানেন না। হোম গার্ডদের কথা বলতে গিয়ে বললেন যে, হাই রাইজ ভেঙে পড়লে দুর্গত মানুষদের সাহায্যের জন্য ওদের কাজে লাগানো যেতে পারে। সেখানে কংগ্রেস কাউন্সিলার কি এটা জেনেই রেখেছিলেন এবং তারজন্যই কি এটা হল? এই হাই-রাইজটি ভেঙে পড়বার পর সুব্রতবাবু গিয়েছিলেন। তিনি আরও বললেন যে, সেখানে ওঁদের সবাই গিয়েছিলেন। অদ্ভুত সব কথা কংগ্রেসের পক্ষ থেকে এইভাবে বলা হয়, কিন্তু সেই ব্যাপারে তালমাত্রা রক্ষা করতে পারেন না। সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার সুনির্দিষ্ট বক্তব্য হল, হোম গার্ডদের বিষয়ে বিবেচনা করা হোক, কারণ আমাদের সমাজে ওরা বিভিন্নভাবে কাজ করেন। আমাদের পুঁজিবাদী যে সমাজ ব্যবস্থা তাতে বেকার তৈরি হয়। যাঁরা ট্রেড ইউনিয়ন করেন তাঁরাও এটা স্বীকার করবেন। একটি কারখানা বন্ধ হলে মালিকপক্ষ কারখানার গেটে বেকারদের লাইন দিয়ে দাঁড় করিয়ে দিয়ে বলে দেয় যে, কেউ ঢুকতে এলে বার করে দেবে। আমাদের দেশে স্বাভাবিকভাবেই বেকার রয়েছে, কিন্তু মালিক পক্ষ এবং বেসরকারি সংস্থার লোকেরা আজকে তাদেরকে এইভাবে ব্যবহার করেন। সেজন্য বলতে চাই যে, নির্বাচনের সময় যারা দায়িত্বশীল ভূমিকা পালন করেন তাদের নিতে পারলে আমাদের দেশের বেকার সমস্যার আংশিক সমাধান হতে পারে। তবে সেটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে করতে পারলে বা অন্যান্যভাবে আলাপ-আলোচনার মাধ্যমে নিয়োগের ব্যবস্থা করতে পারলে ভাল হয়। এক্ষেত্রে রাজ্য পুলিশে নিয়োগের সময় তাদের বাড়তি সুযোগ-সুবিধা দেওয়া যেতে পারে যাদের ফিজিকাল ফিটনেস আছে। কারণ নির্বাচনের সময় এবং অন্যান্য সময় এদের প্যারেড শেখানো হয় এবং ট্রেনিংও দেওয়া হয়। কাজেই পরবর্তীকালে পুলিশে নিয়োগের সময় এদের এই যোগ্যতাকে গুরুত্ব দেওয়া যেতে পারে। তবে আমরা এটাও মনে করি যে, আজকে রাজ্য সরকার হোম গার্ডদের ক্ষেত্রে যেসব ব্যবস্থা নিয়েছেন সেটা নিঃসন্দেহে অভিনন্দনযোগ্য তবুও আমাদের এদের জন্য অতিরিক্ত কিছু বিষয় ভাবতে হবে, কারণ সমাজের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছেন। আমাদের রাজ্যে অনেক ঘটনা ঘটছে এবং আমাদের রাজ্যের সীমান্ত অঞ্চলে চাল পাচার থেকে আরম্ভ করে নানাপ্রকার অসামাজিক কাজ চলছে। এ-ব্যাপারে মাননীয় সদস্যরাও উদ্বেগ প্রকাশ করেছেন। কাজেই আজকে এইসব রোধ করতে হোম গার্ডদের কাজে লাগানো যায় কিনা সেটা ভাবতে হবে, যদিও সেক্ষেত্রে আর্থিক প্রশ্ন জড়িত রয়েছে। এই কাজে যদি তাদের লাগানো যায় তাহলে হোমগার্ডদের একটা বাড়তি সুযোগ আমরা দিতে পারব।

সবশেষে বলি, এখানে বিরোধী পক্ষ থেকে বলা হয়েছে যে, রাজ্য সরকার হোমগার্ডদের নাকি দ্বিতীয় শ্রেণীর নাগরিক হিসাবে দেখেন। কিন্তু তারা যদি সবাই সি. পি. এম. ক্যাডারই হয়ে থাকেন তাহলে বামফ্রন্ট সরকার তাদের দ্বিতীয় শ্রেণীর নাগরিক মনে করবেন কেন? সেজন্য আমি মনে করি, কংগ্রেসের কোনও সাজেশন নেই। এখানে তাঁর কোনও গঠনমূলক বক্তব্য রাখতে পারেননি। এখানে হোম গার্ডদের প্রয়োজনীয়তার কথা মন্ত্রী মহাশয় স্বীকার করে নিয়েছেন। এটা অভিনন্দনযোগ্য। এটা স্বীকার করে নিয়ে তাদের বাড়তি সুযোগ দেওয়া

হোক, এই বলে বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদের কাটমোশনের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী প্রবুদ্ধ লাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে প্রশ্নোত্তর পর্বে মাননীয় মন্ত্রী বলেছিলেন যে, হোম গার্ডদের রেগুলারাইজ করার কোনও প্রশ্ন তাঁর সামনে নেই। আজকে এখানেও তিনি এটা বলতে পারেননি যে, ঐ কথা বলে তিনি ঠিক করেননি এবং সত্যি তিনি হোমগার্ডদের সম্বন্ধে সিরিয়াসলি ভাবেন। এখানে অনেকে প্রশ্ন তুলেছেন যে, বামফ্রন্ট সরকার হোমগার্ডদের দ্বিতীয় শ্রেণীর নাগরিক বলে মনে করেন। কারণ একজন কৃষি মজুর আজকে যে টাকা পায় সেই টাকাও তারা পায় না।

একজন কৃষি মজুর দিনে ২০ টাকা পায় এবং ২ কে.জি. চাল পায়, কিন্তু সেই তুলনায় হোমগার্ডদের দৈনিক বরাদ্দ যথেষ্ট নয়। হোমগার্ডদের অনেক সময়ে ভাল ড্রেস দেওয়া হয় না, তাদের হাতে লাল ব্যাজ পরে ডিউটি করতে হয়। হোমগার্ডদের রেগুলার ডিউটি দেওয়া হয় না, সেজন্য আমি দাবি করছি যে আগামী দু'বছরের মধ্যে তাদের রেগুলার ডিউটি দিয়ে কর্মের উন্নতিসাধন করতে হবে। ১৯৬২ সালে চাইনিজ অ্যাগ্রেশনের সময়ে কংগ্রেস সরকারই এই বাহিনীর প্রবর্তন করেছিলেন। আজকে আপনারা তাদের পলিটিক্যালাইজ করছেন। কিন্তু আমরা তাদের কখনও রাজনৈতিক দিক থেকে দেখিনি। আপনারা হোমগার্ডকে নিয়ে রাজনীতি করছেন। এদের আপনারা যদি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নিতে পারতেন তাহলে সাধুবাদ জানাতে পারতাম। অনেক জায়গাতে দেখা যায় যে দৈহিক সৌন্দর্য বা দৈহিক যোগ্যতা আছে কিনা সেদিকে এদের নিয়োগের সময়ে আপনারা নজর দেন না, কিন্তু এই পদে কাজের জন্য দৈহিক সুঠামতার দরকার আছে এবং সেই ভাবেই তাদের চাকুরি দেওয়া উচিত। যাদের এই ধরনের যোগ্যতা আছে তাদের ৩৫ বছর পার হয়ে গেলেও এই পদে চাকুরি করার সুযোগ দেওয়া উচিত। আমি এই প্রসঙ্গে দাবি জানাই যে সমাজের পিছিয়ে পড়া শ্রেণী, শিডিউল্ড কাস্টস, শিডিউল্ড ট্রাইবস্‌কে যেন বেশি করে হোমগার্ডে নিয়োগ করা হয়। কেননা এই শ্রেণীর লোকেদের অনেকেই চাকুরি পান না। তাছাড়া শিডিউল্ড কাস্টস্ এবং শিডিউল্ড ট্রাইবস্-এর ছেলেরা অনেক খাটিয়ে ছেলে, সেজন্য তাদের মধ্যে থেকে বেশি করে হোমগার্ডে নিয়োগ করার অনুরোধ জানাচ্ছি। পুলিশের কনস্টেবলরা সাবসিডাইজড্ রেটে রেশনের মাধ্যমে চাল, ডাল, গম, তেল সবকিছু পায়, হোমগার্ডদেরও অনুরূপ দ্রব্য মিনিমাম রেটে যাতে পায় তারজন্য ব্যবস্থা করা দরকার। হোমগার্ডদের ইলেকশনের সময়ে ডিউটি দেওয়া হয় এবং শুধুমাত্র ট্রাফিকের ডিউটি দেওয়া হয়। তাদের যেন শুধু মাত্র ট্রাফিক ডিউটিতে লাগানো হয় না। তাদের মেয়েদের স্কুল কলেজের সামনে ডিউটি দেওয়া যেতে পারে এবং বাসে, ট্রেনে পোস্টিং করা যেতে পারে, এর ফলে ইভ্ টিজিংয়ের দৌরাত্ম করতে পারে—হোমগার্ডদের এইভাবে ডিপ্লয় করা যেতে পারে আইন-শৃঙ্খলা বজায় রাখার ক্ষেত্রে এর দ্বারা অনেক সুফল পাওয়া যেতে পারে। হোমগার্ডদের এইভাবে সিকিউরিটি ফোর্সে নিয়োগ করা যেতে পারে, বিষয়টি মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে অনুরোধ জানাচ্ছি। অনেক প্রাইভেট কোম্পানির জন্য প্রাইভেট সিকিউরিটি কোম্পানির কাছে সমস্ত বাণিজ্যিক সংস্থাগুলিকে তাদের ওখান থেকে সিকিউরিটি চেয়ে পাঠায়। এই রকম আইন করা যেতে পারে যে কোনও প্রাইভেট ডিটেকটিভ কোম্পানি তাদের ফোর্স হোমগার্ডদের মধ্যে থেকে ছাড়া অন্য কোনও

জায়গায় থেকে নিতে পারবে না। এটা করতে পারলে অনেক লোকের চাকুরি হবে। আজকে হোমগার্ডের উপরে মানুষের বিশেষ আস্থা নেই। কারণ সি. পি. এম.'এর ক্যাডারদের হোমগার্ড বাহিনীতে নেওয়া হচ্ছে এবং অনেক জায়গাতেই দেখা যায় তাদের ব্যবহার খুব খারাপ। সেজন্য হোমগার্ডদের মানুষ মেনে নিতে পারে, কিন্তু সেইভাবে ওয়েল ইকুইপড়, ওয়েল ড্রেসড় নয় এমন হোমগার্ডকে মেনে নিতে রাজি নয়। তাদের ব্যবহার খুবই খারাপ। সেজন্য আমাদের কাট মোশনকে সমর্থন করে এবং যে ব্যয়-বরাদ্দ এখানে আনা হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00—4-10 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সিভিল ডিফেন্স বিভাগের মন্ত্রী যে বাজেট এনেছেন তাকে আমি আন্তরিকভাবে সমর্থন করছি। মাননীয় মন্ত্রী উদ্যমী লোক, সাধ আছে কিন্তু সাধ্য নেই। মাত্র ৫৬ কোটি টাকা নিয়ে হোমগার্ডের কিছুই করা যায় না। তবে তাঁকে ধন্যবাদ জানাব এই কারণে যে, আমাদের মালদহ জেলাতে হরিশ্চন্দ্রপুরে এবং বিভিন্ন এলাকায় সিভিল ডিফেন্সের লোক স্পিড বোট নিয়ে প্রতি বছরই বন্যার সময়ে কাজ করেন। কিন্তু একটি কথা তাঁকে আমি বলছি সিভিল ডিফেন্সের লোকেরা যে স্পিড বোট চালায় তাদের কোনও ট্রেনিংয়ের ব্যবস্থা নেই। এদের যদি ৪টে স্পিড বোট চলে তাহলে প্রায় দেখা যায় ৩টে খারাপ হয়ে রয়েছে। মধ্য রাত্রে স্পিড বোট চলতে চলতে খারাপ হয়ে যায়। এমনও হয়েছে যে ভাসতে ভাসতে পাকিস্তানে চলে গেছে। স্পিড বোটগুলোর ঠিকমতো ওভারহলিং করা হয় না। বন্যা প্লাবিত এলাকার কাছে এই স্পিড়বোটগুলোকে ট্রেন্ট করে রাখা উচিত। কারণ বন্যার সময়ে বি. ডি. ও. সাহেব তখন লরি করে ৯ মাইল দূর থেকে ট্রাক ভাড়া করে আনতে হয়। তবে ইমারজেন্সি ফাইটে এই সিভিল ডিফেন্সের কর্মীরা খুব উৎসাহ নিয়ে কাজ করেন। যেমন কলকাতার বেহালাতে যে বাড়ির দুর্ঘটনা ঘটেছে সেখানে এই কর্মীরা কাজ করছে। এছাড়া কলকাতাতে অনেক ভাল ভাল কাজ করেছে। তবে এদের কোনও ট্রেনিং থাকে না। এই ব্যাপারে আমি বলছি যে এদের জেলায় জেলায় ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করা দরকার। এই হোমগার্ড যখন তৈরি হয়েছিল তখন এই হোমগার্ডরা সমাজের উচ্চ বংশ থেকে আসত। কিন্তু এখন এই হোমগার্ডরা পুলিশের একটি সাহায্যকারী সংস্থা হিসাবে কাজ করলেও এরা খুবই মধ্যবিত্ত শ্রেণী থেকে এসে জয়েন করেছে। সুদীপবাবু যে কথা বললেন তার সঙ্গে আমি একমত ওদের উপযুক্ত ড্রেস নেই। তাদের সার্ভিস বুক নেই, যার ফলে কোথাও ৭০ বছর বয়সেও কাজ করছে, আবার কোথাও অল্প বয়সের লোকও কাজ করছে। পুলিশে যেমন আছে ১৮ বছর থেকে ৫০ বছর কাজ করতে পারবে এদের ক্ষেত্রেও সেইরকম আইন করা যায় কিনা একটু ভেবে দেখবেন। দ্বিতীয় কথা হচ্ছে হোমগার্ডরা যা কাজ করে তাতে তারা কনস্টেবলের সমান কাজ করে কিন্তু তাদের বেতন এবং সুযোগসুবিধা খুবই কম এবং কোনও বৃদ্ধিও হচ্ছে না। আজকে একটা কনস্টেবলকে অ্যাপয়েন্টমেন্ট করলে পরে তাকে পেনশন, ফ্যামিলি গ্র্যাচুয়িটি ইত্যাদি দিতে হয়। হোমগার্ডদের ক্ষেত্রেও সেইরকম মারা গেলে পরে তাদের পরিবার থেকে চাকুরি দেবার ব্যবস্থা করতে হবে। ভোটের সময়ে ঢোল পিটিয়ে লোক আনা হয় এবং তাদের মধ্যে থেকেই হোমগার্ড নেওয়া হয়। কিন্তু এই জিনিসটা ঠিক নয়। এই হোমগার্ডদের ট্রেনিং দিয়ে ইমারজেন্সির সময়ে যাতে ঠিকমতো কাজে

লাগানো যায় তারজন্য সেইভাবে তৈরি করতে হবে। আমার মনে হয় সমস্ত জেলাগুলিতে এই হোমগার্ডদের বন্দুকের ট্রেনিং দিয়ে তাদের ট্রেন্ড করা দরকার।

আমরা সেইজন্য আপনাকে অনুরোধ করছি আপনার উদ্যোগ আছে, চেষ্টা আছে, শুধু তাই নয় আমরা সরকারকে অনুরোধ করব অর্থমন্ত্রীকে অনুরোধ করব এই বিভাগের জন্য যাতে আরও টাকা দেওয়া হয় এবং এটাকে আরও উন্নত করা উচিত বলে মনে করি, এই বলে, এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, অসামরিক প্রতিরক্ষা দপ্তরের মন্ত্রী ৫৬ কোটি ৬৭ লক্ষ ৫৬ হাজার টাকার যে ব্যয়-বরাদ্দর দাবি উত্থাপন করেছেন তাকে সমর্থন জানাচ্ছি এবং বিরোধী পক্ষ থেকে যে সমস্ত কাট মোশন উত্থাপিত হয়েছে তার বিরোধিতা করছি। গত বছরের বাজেট বিতর্কে অংশগ্রহণ করে যে বিষয়গুলি আমি বলেছিলাম সেইগুলোর প্রতি তিনি পরবর্তী সময়ে লক্ষ্য দিয়েছেন এবং কাজ করেছেন। ওয়াটার উইং-এর যে কাজগুলি মানিকতলায় হত সেখানে বসার জায়গা ছিল না সেইগুলি তিনি করেছেন। উনি নাগপুরে ছেলেদেরকে ট্রেনিং-এ পাঠিয়েছেন, তাতে আমাদের পশ্চিমবাংলার কিছু ছেলে ভাল কর্মসংস্থানের সুযোগ পাবেন। বর্ডার হোমগার্ড সম্পর্কে যেসব কথা বলা হয়েছিল সেইগুলি তিনি রক্ষা করেছেন। তা ছাড়া দেখেছি—প্রত্যক্ষ অভিজ্ঞতা থেকে আপনার দপ্তরের থেকে হোম গার্ডের ওয়াটার উইং-এর পক্ষ থেকে বিভিন্ন সময়ে প্রাকৃতিক বিপর্যয়ে অত্যন্ত দক্ষতার সঙ্গে কাজ করেছে এবং আন্তরিকতার সঙ্গে কাজ করেছে। সেই কারণে আজকে বলতে হবে যারা এখানে কাজ করতে আসে সেই সমস্ত মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত পরিবারের ছেলেমেয়ের—অসামরিক এবং হোমগার্ড প্রতিরক্ষা দপ্তরে কাজ করছে—তারা যে কোনও মুহূর্তে দেখেছি জেগে ওঠে, এই সমস্ত ছেলেমেয়েরা অত্যন্ত পশ্চাৎপদ পরিবারের থেকে আসে। এই দপ্তরে যে আস্তে আস্তে অত্যন্ত শৃঙ্খলা আসছে এই ব্যাপারে সন্দেহ নেই। একটা সময়ে দেখা গিয়েছিল প্রচুর নিয়োগ হয়েছিল ফলে যে বিশৃঙ্খলতার সৃষ্টি হয়েছিল সেটা আজকে একটা শৃঙ্খলার পরিবেশ তৈরি হয়েছে। আমি এই ব্যাপারে দাবি করব, এখানে যারা কাজ করতে আসে তাদের মধ্যে অনেকে লেখাপড়া জানা ছেলে আছে, এই সিভিল ডিফেন্সে অনেক বি. এ. পাশ ছেলে আছে। অর্থনৈতিক অবস্থাটা এমন একা জায়গায় এসেছে এই সমস্ত ছেলেমেয়েরা যেতে বাধ্য হচ্ছে। তাই বলব সর্বভারতীয় ক্ষেত্রে যে ট্রেনিং-এর ব্যবস্থা আছে সেটার মাধ্যমে তাদেরকে প্রশিক্ষণ দেবার একটা সুযোগ করে দিতে হবে। মেয়েদেরকে নার্সিং-এর শিক্ষার মাধ্যমে নার্সিংয়ে যাওয়ার সুযোগ করে দিতে হবে। এদের মধ্যে অনেক আবার এস. এফ. বাস রয়েছেন। হোমগার্ডের ছেলেমেয়েরা যাতে পুলিশে যেতে পারে তার জন্য একটা কোটার ব্যবস্থা করতে হবে। ফায়ার ব্রিগেডের ব্যাপারে বলব একটা কোটার ব্যবস্থা করতে হবে। তাই বলব আপনি এই ব্যাপারে একটা কোটার দাবি করতে পারেন। কারণ এই সমস্ত ছেলেমেয়েরা অনেকেই যারা হোমগার্ডে ও সিভিল ডিফেন্সে কাজ করছে তারা কেউ কেউ গ্র্যাজুয়েট বা এম. এ. পাশ রয়েছেন। অর্থনৈতিক সঙ্কটের জন্য তারা আজকে এখানে কাজ করছে তাই তাদের জন্য বলব তারা যাতে অন্য জায়গায় কাজের জন্য যেতে পারে তার ব্যাপারে একটা সুযোগ থাকলে ভাল হবে। আপনার দপ্তরের সবটাই হচ্ছে কলকাতা কেন্দ্রীক এবং হুগলিকে কেন্দ্র করে গড়ে উঠেছে। আপনি এই ব্যাপারে অন্য

জায়গার প্রতি একটু কনসেন্ট্রেড করুন। আপনি হেড কোয়ার্টারটা অন্য জায়গায় করুন—বন্যাপ্রবণ অঞ্চলে করুন। এটাকে কলকাতায় সেন্ট্রালাইজড করে রাখলে কাজের ক্ষেত্রে অসুবিধা হবে। পরিশেষে বলব, আপনি তরুণ মন্ত্রী, আমার জেলার মন্ত্রী, ভাতৃপ্রতিম অত্যন্ত সুভদ্র, আপনার সুন্দর আচরণ, আগামীদিনের যে ব্যয়বরাদ্দ করা হয়েছে, সেই টাকা দিয়ে আপনি ভালভাবে কাজ করুন, এই শুভেচ্ছা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-10—4-20 P.M.]

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ২৭ নং ডিমান্ডকে সমর্থন করে এবং কাট মোশনের বিরোধিতা করে আমি এই সম্পর্কে দু-একটি কথা বলতে চাই। হোমগার্ডদের আজকে সবচেয়ে একটা বড় জিনিস হচ্ছে, এই যে ফোর্স তৈরি হয়েছিল, এখন এই ফোর্স এর প্রয়োজনীয়তা আমাদের রাজ্যে দেখা দিয়েছে। এর ইনফ্রাস্ট্রাকচারও অনেক ডেভেলপ করেছে এই গত কয়েক বছরের মধ্যেই। এই মন্ত্রিসভার সকলে আমরা দাবি করতে পারি। আমরা গ্রামেতেও দেখেছি এঁদের প্রয়োজনীয়তা। তা ছাড়া মফস্বলেও এঁদের প্রয়োজনীয়তা অনেক বেশি বেড়েছে। শহরাঞ্চলেও বেড়েছে। এর জন্য মন্ত্রিসভা কৃতিত্ব দাবি করতে পারে। আমি যেটা এখানে বলতে চাই, সিভিল ডিফেন্সের ওয়াটার উইং ডিপার্টমেন্ট আরও উন্নত হওয়া উচিত। বিভিন্ন সময়, এমার্জেন্সীর পিরিয়ডের সময় কাজকর্ম বেশি হওয়া উচিত, বিশেষ করে সেন্টারগুলিও বাড়িয়ে দেওয়া উচিত। আজকে বেহালার দুর্ঘটনা নিয়ে বিধানসভায় এতবড় তোলপাড় হয়ে গেল, সিভিল ডিফেন্সের ছেলেরা এবং হোমগার্ডরা সেখানে বেশিরভাগ সময়ে কাজ করছে এটা একটা প্রশংসার দাবি রাখে। আগে অনেক পুলিশ অফিসারদের কাছে এঁদের হেনস্থা হতে হত সেটা এখন বন্ধ হয়ে গেছে। আমি যেটা বলতে চাই, এই হোমগার্ডদের বাজেটটা নন প্ল্যান বাজেট, আমি আপনার কাছে অনুরোধ করব, আপনি মন্ত্রিসভার কাছে বলুন এটাকে প্ল্যান বাজেটের অন্তর্ভুক্ত করতে। এর জন্য দীর্ঘমেয়াদী পরিকল্পনা থাকা দরকার। এই ফোর্সকে আরও উন্নত স্তরে নিয়ে যেতে গেলে প্ল্যান বাজেট হওয়া উচিত বলে আমি মনে করি। তা ছাড়া এতে যাতে আরও বেশি সংখ্যক মহিলারা আসেন তার জন্য একটা পরিকল্পনা করা। কারণ বামফ্রন্টের আমলে বলা হয়েছে সর্বক্ষেত্রে সমানাধিকার এর কথা। তারপর ডায়েড ইন হারনেসে যাতে তাঁদের ছেলেমেয়েরা চাকরিবাকরি পায় তার ব্যবস্থা করতে হবে। তাঁদের পে-স্ট্রাকচারটাকেও উন্নত করতে হবে এবং তাঁরা যাতে বছরের বেশিরভাগ দিন কাজ পায় তার দিকে লক্ষ্য রাখতে হবে এবং এর জন্য পরিকল্পনা করা দরকার। এই বলে বাজেটকে সমর্থন করে এবং কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে, হোমগার্ডদের যে বাজেট তাকে সমর্থন করে এবং কাট মোশনের বিরোধিতা করে আমি দু'একটি কথা বলতে চাই। আজকে যে সিভিল ডিফেন্স প্রাক্তন মন্ত্রী করে গিয়েছিলেন, আমি জানি সিভিল ডিফেন্সের ছেলেমেয়েরা তাঁদের জীবন বিপন্ন করে বন্যা এবং খরার সময় কাজ করে। তাঁরা তাঁদের জীবনের ঝুঁকি নিয়ে কাজ করে। আমি মনে করি যে সমস্ত বোট নিয়ে তাঁরা কাজ করেন সেই সমস্ত বোটগুলিকে ঠিকমতোন রিপেয়ার করা। ঠিকভাবে তাদের যত্ন করতে হবে। কনস্টেবলরা যে রকম রেশন পায় এই রকম রেশন এর সুবিধা হোমগার্ডদের দিলে ভাল হয়। কাজ করতে করতে যে হোমগার্ডরা মারা যায় তাঁদের

স্ত্রী পুত্র যাতে চাকরি পেতে পারে তার ব্যবস্থা করা এবং তাঁদের যাতে হন্যে হয়ে ঘুরতে না হয় যাতে তাদের সংসারটা বাঁচে সেদিকে নজর দিতে আপনাকে অনুরোধ করছি।

**শ্রী সৈয়দ ওয়াহেদ রেজা :** শ্রদ্ধেয় অধ্যক্ষ মহাশয়, আমার দপ্তরের বাজেটের সমর্থনে ও বিরোধী দলের আনীত সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি দু'একটি কথা বলতে চাই। আমার আজকে খুব ভাল লাগছে, যে আজকে এই পশ্চিমবঙ্গ বিধানসভায় হোমগার্ড ও সিভিল ডিফেন্স-এর ব্যাপারে আমাদের সরকারি পক্ষ ও বিরোধী পক্ষের বক্তারা যে বক্তব্য রাখছেন এবং এই ব্যাপারে তারা যে চিন্তাভাবনা করছেন সেটা খুবই আনন্দের কথা। আমরা দেখেছি কংগ্রেসি সময়ে হোমগার্ডদের ক্ষেত্রে যে তাচ্ছিল্য ছিল, যে অবহেলা ছিল তার ফলে তাদের সম্পর্কে ঠিকভাবে কোনওদিন আলাপ-আলোচনা হত না বা নির্দিষ্টভাবে তাদের কর্মসূচি সম্পর্কে কোনও আলোচনা হত না। আজকে যারা এই আলোচনা সভায় অংশগ্রহণ করেছেন তাদের আমার আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। কংগ্রেসি পক্ষ থেকে মাননীয় বিধায়ক সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় বিস্তারিতভাবে তার বক্তব্য রেখেছেন, আমি দুঃখের সঙ্গে জানাচ্ছি, তিনি তার বক্তব্যের মধ্যে বলেছেন, হোমগার্ড ও সিভিল ডিফেন্সে নির্দিষ্ট কোনও রাজনৈতিক দল বা ক্যাডার বাহিনী থেকে লোক নিয়োগ করা হচ্ছে। আমি বলি হোমগার্ডদের সিভিল ডিফেন্সের যে আইন আছে তা সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের, তাদের যে নিয়মবিধি দেওয়া আছে সেইভাবেই লোক নিয়োগ করা হয়, কোনও রাজনৈতিক দল বা বিশেষ কারোর স্বার্থ পূরণের জন্য হোমগার্ড বা সিভিল ডিফেন্সে নিয়োগ করা হয় না। সুতরাং যারা আজকে এইকথা বলছেন, তারা কোন অবস্থায় স্বার্থ পূরণের জন্য এই ধরনের উদ্দেশ্যপ্রণোদিত কথাবার্তা বলছেন তা বুঝতে পারছি না এবং সভার যে আসল বক্তব্য ছিল, সেই বক্তব্যকে ঘুরিয়ে দেওয়ার জন্য তারা চেষ্টা করছেন বলে আমার মনে হয়। আর এম. সি. এফ. সম্পর্কে বলেছেন গত বছর কুন্দলিয়ার বাড়ি ভাঙার জন্য তারা যে কাজকর্ম করেছেন, তার জন্য তিনি প্রশংসা করেছেন এবং গতকাল যে ঘটনা তার সম্পর্কেও তিনি বলতে বলেছেন। আমি বলি, এটা আমাদের মন্ত্রিসভার ব্যাপার, এবং তারা ঠিক করবে কি হবে, না হবে এবং আজকে আমাদের মাননীয় শ্রদ্ধেয় মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয় একটা বিবৃতি দিয়েছেন, সুতরাং এই ব্যাপারে আমাদের আলাদা করে এখানে কিছু বলার প্রয়োজন আছে বলে আমি মনে করি না, এটা সামগ্রিকভাবে আমাদের মন্ত্রিসভার ব্যাপার এবং এর যে গুরুত্বও এই ব্যাপারে দোষীদের শাস্তি দেওয়ার জন্য সুনির্দিষ্টভাবে আমরা কর্মসূচি গ্রহণ করছি। মাননীয় সুদীপবাবু এদের পার্মানেন্ট করার ব্যাপারে ও আরও সুযোগ-সুবিধা দেওয়ার ক্ষেত্রে যেসব কথাবার্তা বলেছেন সেই সম্পর্কে আমি বলি সেন্ট্রাল গভর্নমেন্টের যে হোমগার্ড কম্পেনডিয়াম আছে তাতে স্পষ্ট করে বলা আছে, যে এটা একটা ভলেন্টারি অর্গানাইজেশন, স্বেচ্ছামূলক সংগঠন, এদের নির্দিষ্ট করে সরকারি কর্মচারি হিসাবে গণ্য করা যাবে না তাহলে তারা স্বেচ্ছাসেবী সংগঠন হিসাবে যুক্ত হবে না। সুতরাং যদি কোনও রাজ্য সরকার এই ধরনের পার্মানেন্ট বা স্থায়ীকরণের কোনও চিন্তাভাবনা করে থাকে তাহলে কেন্দ্রীয় সরকার হোমগার্ড এই নামটা ব্যবহার করতে দেবেন না। সেদিক থেকে আমি গতবার বলেছিলাম যে পশ্চিমবাংলায় যে বেকার সমস্যা, ভারতবর্ষের যে বেকার সমস্যা তাতে এখানে হোমগার্ড যারা আসছেন তাদের প্রতি আমরা অনেক বেশি সহানুভূতিশীল, কংগ্রেসি সময় যখন ৩/৪ মাসের বেশি তারা কাজ পেতেন না সেখানে এখন গড়ে ৭/৯ মাস কাজ পান ও বিভিন্ন জেলা ও শহরাঞ্চলে ১১ মাস অবধি কাজ পান।

[4-20—4-30 P.M.]

এই ব্যাপারে সহানুভূতি আছে, কিন্তু স্থায়ীকরণের ব্যাপারে যে নির্দিষ্ট আইন আছে সেই আইন আমরা মানতে বাধ্য, আইনের বাধা হলে এই ব্যাপারে আমরা কোনও সিদ্ধান্ত দিতে পারি না। আর একটা কথা যেটা বলেছেন যে এদের নির্বাচনের সময় নাকি আমরা সি পি এমের ক্যাডার হিসাবে ব্যবহার করি, এগুলি কুরুচিসম্পন্ন ব্যাপার বলে আমি মনে করি। রাজনৈতিক কোনও উদ্দেশ্য নিয়ে পশ্চিমবঙ্গে কোনও হোমগার্ডকে ব্যবহার করা হয়েছে এই রকম কোনও প্রমাণ কেন্দ্রীয় সরকারের নির্বাচন কমিশন আজ পর্যন্ত দিতে পারেননি। হোমগার্ডের রিক্রুটমেন্টের ব্যাপারে অনেকে বলেছেন, হোমগার্ড রিক্রুটমেন্ট পলিসির ব্যাপারে আমি কয়েকদিন আগে প্রশ্নোত্তরের সময় বলেছি যে আমরা রিক্রুটমেন্টের একটা নির্দিষ্ট পলিসি ঠিক করেছি। ১৯৬২ সালের পর থেকে এই প্রথম একটা রিক্রুটমেন্ট কমিটি করা হয়েছে জেলায় জেলায় যারা নির্দিষ্টভাবে হোম গার্ডদের রিক্রুটমেন্টের ব্যাপারে দায়বদ্ধ থাকবেন এবং শেষ পর্যন্ত রিক্রুটমেন্টের ব্যাপারে তাঁরা যেসব নির্দিষ্ট কর্মসূচি নেবেন তা উর্ধতম কর্তৃপক্ষের কাছে স্ক্রুটিনি করার জন্য পাঠাবেন যাতে যদি কোনও অভিযোগ আসে সেই অভিযোগের নির্দিষ্ট সমাধান করতে পারি। সেজন্য রিক্রুটমেন্টের ব্যাপারে একটা নির্দিষ্ট নীতি নিয়েছি। তারপর পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার পর হোমগার্ডদের ভাতা আমরা অনেক বৃদ্ধি করেছি যদিও বর্তমানে যে সমস্যা সেই সমস্যার তুলনায় নিশ্চয়ই তা অনেক কম। ১৯৮২ সালে যে ভাতা ছিল ১২.৩৩ পয়সা সেটা বাড়িয়ে ১৯৮২ সালে করা হয়েছে ১৩.১ পয়সা। ১-১১-৮৯ তারিখে এটা হয়েছে ২৬.৭১ পয়সা। ১৯৮২ সাল থেকে ১৯৮৯ সালে এই সময়ে প্রায় অর্ধেকের উপর ভাতা বাড়িয়েছি। এই ভাতার ব্যাপারে পশ্চিমবঙ্গের সঙ্গে যদি বাইরের অন্যান্য রাজ্যের তুলনা করা যায় তাহলে দেখা যাবে চারটি রাজ্য বাদে বাদ বাকি বেশীরভাগ রাজ্যে ২২ টাকার কমে ভাতা দেওয়া হয়। চারটি রাজ্যের মধ্যে পাঞ্জাবে দেওয়া হয় ৩০ টাকা, হিমাচলপ্রদেশে দেওয়া হয় ২৮ টাকা, ত্রিপুরায় দেওয়া হয় ২৭ টাকা, মিজোরামে দেওয়া হয় ২৫ টাকা, অন্ধ্রপ্রদেশে দেওয়া হয় ২৫ টাকা, আর পশ্চিমবঙ্গে দেওয়া হয় ২৬.৭১ পয়সা। আমরা ১৯৮৯ সালে প্রায় ৩ বার ভাতা বাড়িয়েছি এবং গড়ে প্রায় ৩-৪ টাকা বাড়িয়েছি ১ বছরে। ভবিষ্যতে যাতে এইভাবে ক্রমান্বয়ে তাদের ভাতা বাড়ানো যায় নির্দিষ্ট নিয়মানুযায়ী তার পরিকল্পনা আছে। আমাদের দপ্তর এই ব্যাপারে সহানুভূতিশীল, এই ব্যাপারে আমাদের দপ্তর অর্থ দপ্তরের সঙ্গে আলাপ-আলোচনা চালাচ্ছে যাতে ভবিষ্যতে আরও কিছু ভাতা বাড়ানো যায়। তাছাড়া এদের সামগ্রিক ডেভেলপমেন্টের জন্য ১৯৬২ সালের যে হোমগার্ড অ্যাক্ট আছে সেই অ্যাক্ট আরও বিস্তারিত পরিকল্পনা করার ক্ষেত্রে বাধা হওয়ায় সেই অ্যাক্ট পরিবর্তনের জন্য আমরা চিন্তা-ভাবনা করছি। সামগ্রিক একটা কেন্দ্রীকরণের কথা যেটা বলেছেন হোমগার্ডদের ক্ষেত্রে আমাদের পশ্চিমবঙ্গে কমান্ডান্ট জেনারেল অব হোমগার্ডস যিনি ডি. জি. র‍্যাঙ্কের অফিসার তাঁর ফাইন্যান্সিয়াল পাওয়ার, কন্ট্রোলিং পাওয়ার আরও বাড়ানোর জন্য আমরা অ্যাক্ট সংশোধন করার জন্য বিধানসভায় প্রস্তাব আনছি।

সেই হিসাবে আরও গঠনমূলক, জনমুখি করার জন্য ১৯৬২ অ্যাক্টের কার্যকর সংশোধনী আনার আমরা ব্যবস্থা করছি। হোমগার্ডদের পোশাক এবং অন্যান্য বিষয় আপনারা জানেন। কংগ্রেসের সময় এই হোমগার্ডদের পোশাক সরবরাহ করা হত না। তারা ঠিকভাবে পোশাক

পেত না, আমি আমার নিজের অভিজ্ঞতায় এটা দেখেছি। তখন হোমগার্ডদের পোশাকই দেয়নি। বামফ্রন্ট সরকার আসার পরে পোশাকের উন্নতি করা হয়েছে। এই ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে আলাপ-আলোচনা করেছি এবং পোশাকের উন্নতি করার জন্য আমরা চিন্তাভাবনা করছি। কেন্দ্রীয় সরকারের সঙ্গেও এই ব্যাপারে আলাপ-আলোচনা করেছি। আমরা আশা করছি আর কয়েক মাসের মধ্যেই এই বিষয়ে একটা সুনির্দিষ্ট সিদ্ধান্তে পৌছতে পারব, যাতে করে এদের আরও উন্নত পোশাক দিতে পারা যায়। কলকাতার ৩০০ বছর পূর্তি উপলক্ষ্যে কিছু কিছু ক্ষেত্রে এরা ট্রাফিক ডিউটি করছে। তার জন্য এদের রেন কোট, গাম বুট সরবরাহ করা হয়েছে। এর জন্য যে অর্থের প্রয়োজন হবে সেই ব্যাপারেও আমাদের চিন্তাভাবনা করতে হচ্ছে। মৃত হোমগার্ডের ক্ষেত্রে উল্লেখ করেছেন। এই ব্যাপারে আমি আগেই বলেছি যে, কর্মরত অবস্থায় যেসব হোমগার্ড মারা যাবে তাদের পরিবারের একজনকে এই হোমগার্ডে নিয়োগ করা হবে এবং কর্মরত অবস্থায় মারা গেলে সরকারি নিয়ম, কেন্দ্রীয় সরকারের হোম অ্যাফেয়ার্স ডিপার্টমেন্টের সার্কুলার অনুযায়ী এককালীন অনুদান দেওয়া হয়ে থাকে। পশ্চিমবাংলার বিভিন্ন জেলার এস. পি.কে আমরা নির্দেশ দিয়েছি যে, সেই জেলায় এই ধরনের হোমগার্ড যারা মারা গেছে তাদের পরিবারের নাম পাঠিয়ে দিন, আমরা সরাসরি অ্যাপ্রুভ্যাল দিয়ে দেব, যাতে করে তাদের পরিবারের একজন কাজে জয়েন করতে পারে। হোমগার্ড, পুলিশ, ফায়ার ব্রিগেড, ফরেস্ট, মাইনর ইরিগেসন ইত্যাদি এইসব জায়গার ক্ষেত্রে যাতে করে একটা নির্দিষ্ট সংখ্যক কোটা রাখা যায় তার জন্য আমি বেশ কিছুদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করেছি। তাতে একটা সিদ্ধান্তে আসার জন্য অন্যান্য দপ্তরের সাথে আলাপ-আলোচনা করতে আমার দপ্তরকে বলেছি যাতে কাগজপত্র রেডি করে রাখা যায়। প্রবুদ্ধ লাহা বলেছেন বিভিন্ন বেসরকারি কোম্পানিতে গার্ড লাগানো হয়। এই ক্ষেত্রে ফায়ার ব্রিগেডের কর্মীদের যাতে লাগানো যায় সেটা দেখতে বলেছেন। বিভিন্ন বেসরকারি কোম্পানির সাথে কথাবার্তা বলার জন্য কেন্দ্রীয় সরকারের অফিসার যারা এসেছিলেন তাদের সাথে আলাপ-আলোচনা করেছি। মাননীয় শান্তি দেবী সিভিল ডিফেন্সের কথা বলেছেন। স্পিড বোটকে আরও ভাল করার চেষ্টা করছি। স্পিড বোটগুলি অনেক দিনের হয়ে গেছে। অনেকদিন হয়ে গেলে হয়ত খারাপ হয়ে যায়। ১৫০এর উপর ভাল স্পিড বোট রেখেছি। ভালভাবে মেন্টেনেন্সের ব্যবস্থা রেখেছি। এছাড়া অন্যান্য যেসব কথা তুলেছেন পরবর্তীকালে তার জবাব দেব এবং মাননীয় সদস্যগণ ব্যক্তিগতভাবে আলাপ-আলোচনা করতে চাইলে আমি সে ব্যাপারে বসতে রাজি আছি। এই কথা বলে কংগ্রেসের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বাজেটকে সমর্থন করার আবেদন জানিয়ে বক্তব্য শেষ করছি।

The motions (Cut motions Nos. 1 & 2) moved by Shri Saugata Roy and Shri Sultan Ahmed that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The motion of Syed Wahed Reza that a sum of Rs. 56,67,56,000 be granted for expenditure under Demand No. 27, Major Head : "2070—other Administrative Services (Excluding Fire Protection and Control)".

(This is inclusive of a total sum of Rs. 14,16,89,000 already voted on account in March, 1990), was then put and agreed to.

[4-30—4-40 P.M.]

### Demand Nos 82 and 89

**Mr. Speaker :** Now we shall take up Demand Nos. 82 and 89 of Dr. Ambarish Mukhopadhyay. There are no cut motions to Demand No. 82. There are two cut motions to Demand No. 89. Both the cut motions are in order and taken as moved as follows :

**Shri Sultan Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিবেশ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় আজ এই সভায় তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের কাট মোশনগুলি সমর্থন করে আমি কয়েকটি বক্তব্য রাখছি। স্যার, প্রথমেই বলে রাখা ভাল যে উনি যে বিবৃতিটি দিয়েছেন সেটা আমি খুব ভালভাবে পড়েছি। যদি সরকার পক্ষের লোকরাও এটা পড়েন তাহলে তাঁরাও দেখবেন যে এখানে একটা নাতিদীর্ঘ বক্তৃতা ছাড়া একটি সরকারি দপ্তরের কাজ করার বিন্দুমাত্র ভাবনার কোনও লাইন বা তার কোনও উল্লেখ এরমধ্যে নেই। তা ছাড়া করার মতো কাজও উনি কিছু করেননি। স্যার, আমরা জানি যে স্বাস্থ্য দপ্তরের মতন একটা গুরুত্বপূর্ণ দপ্তর থেকে ওঁকে সরিয়ে দেওয়া হয়েছে। স্বাস্থ্য দপ্তর থেকে সরিয়ে তাঁকে পরিবেশ দপ্তরের দেওয়া হল যার কোনও অফিস নেই, কোনও কাজ নেই। তা ছাড়া গত কয়েক বছর ধরে কোনও কাজ উনি নিজে তৈরি করেও দেখাতে পারেননি। কয়েকটি ব্যাপারে সিদ্ধান্ত করেছিলেন কিন্তু কোনও জায়গায় তা রূপায়ণ করতে পারেননি। স্যার, আজকে আমাদের কলকাতার পরিবেশ এমন জায়গায় গিয়ে পৌঁছেছে যে আণবিক বোমা না ফেলা সত্ত্বেও আমরা প্রাক হিরোশিমার যুগে বাস করছি যদি বলি তাহলেও বেশি বলা হবে না। বিভিন্ন দেশের পণ্ডিত, বিজ্ঞানী এবং আবহাওয়া বিশারদ ও পরিবেশ বিজ্ঞানীরা গবেষণা করে দেখে বলেছেন যে বিভিন্ন দেশে পলিউটেড সিটি বলতে যেগুলি আছে তারমধ্যে কলকাতার নাম সবচেয়ে আগে। স্যার, প্রাক হিরোশিমার যুগে আমরা বাস করছি। আমাদের এখানে গঙ্গা থেকে আরম্ভ করে সমস্ত জায়গার পরিবেশ দূষণ যদি খতিয়ে দেখা যায় তাহলে আমরা দেখতে পাব যে কি ভয়ঙ্কর পরিস্থিতির মধ্যে আমরা বাস করছি। স্যার, এখানে যখন এই পরিবেশ দপ্তর করা হল তখন আমরা ভেবেছিলাম যে বামফ্রন্ট সরকার কিছু দূরদর্শিতার পরিচয় দিলেন কিন্তু অচিরেই আমাদের সেই স্বপ্ন ভেঙে গেল। স্যার, এই দপ্তর নিয়ে উনি গর্ব করতে পারেন কিন্তু এখনও পর্যন্ত একটা পূর্ণ দপ্তরে একে উনি পরিণত করতে পারেননি। একটা দপ্তর পূর্ণ দপ্তর তখনই হবে যখন তার সেক্রেটারিয়েটও থাকবে আবার ডাইরেক্টরেটও থাকবে। পরিবেশকে দূষণমুক্ত করার জন্য বামফ্রন্ট সরকারের যে ঘোষিত নীতি তা কার্যকরি করার জন্য আপনার ডাইরেক্টরেটও নেই এবং সেই কর্মচারীও নেই। সেখানে সমস্ত কিছু অচল হয়ে আছে এবং যা কিছু কর্মচারী ইত্যাদি আছেন তাদের মধ্যেও কোনও সমন্বয় নেই। এই রকম একটা অবহেলার মধ্যে দিয়ে

আপনার দপ্তর চলছে। স্যার, মালগাড়িকে যেমন সাইডিং-এ রেখে দেওয়া হয় তেমনি আমরা দেখি রাইটার্স বিল্ডিং-এর চারতলায় এই দপ্তরকে সানটিং করে রেখে দেওয়া হয়েছে। এসব জিনিস যত আমরা দেখি এবং ভাবি ততই আমাদের খারাপ লাগে। কেন্দ্রে তো বর্তমানে আপনাদের বন্ধু সরকার, সেই সরকারকে রাজনৈতিকভাবে আমরা সমর্থন করি না কিন্তু তবুও বলি তারা গুরুত্ব দিয়ে এই পরিবেশ দপ্তরটাকে দেখার চেষ্টা করছে। শ্রীমতী মানেকা গান্ধী এ সম্পর্কিত যেসব কথা বলছেন সেগুলি শুনলে বুঝবেন যে আপনাদের কাজকর্মের সঙ্গে তাঁদের পার্থক্য রয়েছে বা সেখানে মিল নেই। কতটা তিনি করতে পারবেন জানি না কিন্তু কথাবার্তা শুনে মনে হচ্ছে ভারতবর্ষে পরিবেশ সম্পর্কে ব্যাপকভাবে তিনি কিছু করতে চান।

কিন্তু গত কয়েক বছর ধরে আপনার প্রতিটি কনভেনশনের বক্তৃতা আমি পড়েছি। আপনার বাজেট বক্তৃতা আমি পড়েছি। যদিও সেই আলোচনায় আমি অংশ গ্রহণ করতে পারিনি। কিন্তু আমি গভীরভাবে লক্ষ্য করছি যে আজকে একটা উদ্বেগজনক অবস্থা আপনার পরিবেশ দপ্তর থেকে আনা হয়েছে। এখানে আপনাকে কয়েকটি জিনিস উল্লেখ করে দিতে চাই। আমরা দেখেছি যে ডিপার্টমেন্ট একটা অ্যান্টি পলিউশন বোর্ড তৈরি করেছে কিন্তু এই অ্যান্টি পলিউশন বোর্ডের কোনও কাজ নেই। আজকে কোনও কনস্ট্রাকটিভ কাজ আপনি মানুষের সামনে তুলে ধরতে পারেননি। গত ২ বছর এই বোর্ড কি করেছে বোর্ড বসানোর পরে সেই সম্পর্কে আমরা ভেবেছিলাম যে আপনি তার হিসাব এই বাজেট বক্তৃতায় দেবেন, কিন্তু তাও দেননি। আপনি কয়েকটা সেমিনার করেছেন। কিন্তু কাজ করার মতো কোনও পরিবেশ তৈরি করে দিতে পারেননি। আপনি দেখবেন পশ্চিমবঙ্গে সবচেয়ে বড় করে এই বোর্ডের যে সুপারিশ ছিল সেটা হচ্ছে পলিউশন সংক্রান্ত। এই পলিউশনের ৩টি ভাগ করা হয়েছে। প্রথম হচ্ছে, সাউন্ড পলিউশন, দ্বিতীয় হচ্ছে, এয়ার পলিউশন এবং তৃতীয় হচ্ছে ওয়াটার পলিউশন। এই হচ্ছে ৩টি মূল দূষণ সংক্রান্ত ব্যাপার। আপনি কি একটাও দাবি করতে পারেন যে এই ৩টি মূল দূষণকে কেন্দ্র করে আপনি কোনও ইতিবাচক পদক্ষেপ নিয়ে তার মোকাবিলা করতে পেরেছেন? উপরন্তু আরও বেশি এই সাউন্ড পলিউশন অর্থাৎ শব্দ দূষণ, বায়ু দূষণ এবং জল দূষণ বেড়ে যাচ্ছে। শুধু তাই নয় এটা জ্যামিতিক হারে বাড়ছে। অর্থাৎ দুই প্লাস দুই নয়, দুই ইনটু দুই হয়ে যা হয় সেই হারে এই তিনটি পলিউশন বাড়ছে। আপনি যদি অন্তত এইটুকু আশ্বস্ত করতে পারেন যে আমি যদি পলিউশন মুক্ত করতে নাও পারি তাহলে কলকাতা এবং পশ্চিমবঙ্গে জ্যামিতিক হারে পলিউশন যাতে না বাড়ে তার জন্য সমস্ত রকম পদক্ষেপ নিয়েছি এবং এই এই রেজাল্ট এই বোর্ডের মাধ্যমে আপনারা দপ্তর করতে পেরেছে তাহলে আমরা বুঝতে পারি। আজকে একদিকে লোড শেডিং বাড়ছে, অপর দিকে শব্দ দূষণ শুরু হয়েছে। আজকে শুধু বাস, ট্রামের শব্দই নয়, তার সঙ্গে কলকাতায় নতুন উৎপাত হচ্ছে জেনারেটর। ছোট দোকানদার থেকে শুরু করে মাল্টিস্টোরেড বিল্ডিং যার একটু ক্ষমতা আছে সে জেনারেটর ব্যবহার করছে এবং তার কালো ধোঁয়া এবং প্রচণ্ড শব্দ মানসিক ভারসাম্য হারিয়ে দিচ্ছে। এতে শুধু মাত্র ক্ষতি করছে নয়, ভয়ঙ্কর ক্ষতি করছে। এর আগে কিছু কিছু সাজেশনস যারা দিয়েছে আমি তার মধ্যে দেখছিলাম যে সাইলেন্সার [illegible]নো বাধ্যতামূলক করা হোক সেই প্রস্তাব দেওয়া হয়েছিল। কিন্তু কি অসুবিধা

আছে জানি না, কিন্তু কোনও জায়গায় অন্তত আমার জানা নেই যে এই শব্দ দূষণকে রোধ করার জন্য এই ধরনের সাইলেন্সার লাগানো বাধ্যতামূলক আপনি করতে পারেননি। এটা প্রাইভেট এবং পাবলিকলি কোনও জায়গাতেই নেই। এমন কি স্টেট বাসগুলিও সাইলেন্সার ছাড়া যাচ্ছে, কর্পোরেশনের গাড়িগুলিও সাইলেন্সার ছাড়া বিকট আওয়াজ করে ধোঁয়া ছাড়তে ছাড়তে যায়।

যে কোনও মানুষ যদি তার পিছনে পিছনে যায় তাহলে তার ব্রঙ্কাইটিস হয়ে যাবার মতো অবস্থা হয়ে যায়। সে জন্য আপনাকে আবার বলছি, আপনি মাঝে মাঝে কনভেনশনে এই শব্দ দূষণের কথা ঘোষণা করেন এবং দূষণ সম্পর্কে স্বীকার করেন কিন্তু তার সঠিক উপযুক্ত ব্যবস্থা করার জন্য কোনও উপযুক্ত ব্যবস্থা করছেন না। এই শব্দ নিয়ন্ত্রণ যন্ত্র লাগিয়ে যাবার জন্য দরকার হলে আইন তৈরি করতে পারেন তাতে কোনও বাধা নেই। আপনি যদি আইন করতে না পারেন তাহলে একটা অর্ডিনেন্স করে এটা চালু করুন। আজকে যদি যুদ্ধকালীন অবস্থা নিয়ে এই মোকাবিলা না করেন তাহলে আমি আবার বলছি যে একটা ভয়ঙ্কর দিনের মধ্যে মানুষ গিয়ে পড়বে। আজকে আমরা সংবাদ পত্রে দেখছি যে চিনের চেয়েও বেশি আমাদের পপুলেশন এবং তার সঙ্গে নতুন এই তিনটি দূষণের যদি সম্মুখীন হই তাহলে একটা মহা বিপর্যয়ের সম্মুখীন আমাদের হতে হবে এবং সে কথা আজ থেকে যদি না ভাবি—এটা আগেই ভাবা উচিত ছিল—এর বিরুদ্ধে প্রতিবাদ যদি না করতে পারি তাহলে একটা সাংঘাতিক অবস্থার দিকে আমাদের যেতে হবে। আপনি বন দপ্তরের মন্ত্রী। কিন্তু আপনি কি করে করবেন? সারা পশ্চিমবঙ্গে আজকে ডিফারেস্টেশন করে শেষ করে দিয়েছে। আজকে প্রাকৃতিক দূষণের যে কাজ করতে প্রাকৃতিক দিক থেকে, একটা ন্যাচারাল ওয়েতে যে দূষণকে প্রতিরোধ করত সেটা আপনি শেষ করে দিয়েছে। উত্তরবাংলা থেকে শুরু করে একেবারে পুরুলিয়া পর্যন্ত সমস্ত বনবিভাগ আজকে শেষ হয়ে গেছে।

[4-40—4-50 P.M.]

আজকে শালবনিতে শাল গাছ নেই, আজকে হাতিমারাতে জঙ্গলে গাছ নেই, আমাদের হাতির সামনে পড়তে হত। আজকে সমস্ত সেখানে শহর গড়ে উঠেছে এবং গার্ডেন সিটি গড়ে উঠেছে জায়গায় জায়গায়। এইরকম ব্যাপক ডিফরেস্টেশন আমার মনে হয় ভারতবর্ষের কোনও জায়গায় হয়েছে কি না সন্দেহ। আমি আর একটা পলিউশনের কথা এখানে উল্লেখ করছি। সেটাও ভয়ঙ্কর। কলকাতায় বিশেষ করে তিলজলায় এবং এই ধরনের এলাকায় যেমন সি. এন. রায় রোড, পিকনিক গার্ডেন এবং এমন কি বালিগঞ্জেরও ডোমেস্টিক এরিয়ার বহু জায়গায় সেখানে মারাত্মক মারাত্মক কারখানা আজকে রয়ে গেছে। আইন করে এই সমস্ত জায়গা যদি তুলে না দেন তাহলে মানুষের শরীরে সরাসরি তার প্রতিক্রিয়া তৈরি হচ্ছে। এই সমস্ত রেসিডেন্সিয়াল এরিয়ার মধ্যে যেগুলো রয়েছে তার মধ্যে সরাসরি মানুষের শরীরে নার্ভাস সিস্টেমের মধ্যে অ্যাফেকটেড হয়, এমন সমস্ত পলিউটেড কারখানা তৈরি রয়েছে। এবং কিডনি ক্ষতিগ্রস্ত হচ্ছে, এই রকম কথাও ডাক্তাররা বলছেন। যেমন ঐ লেড ফ্যাক্টরি, এই লেড ফ্যাক্টরিগুলো বহু জায়গায় রয়েছে। যেগুলো আমাদের সরাসরি শরীরকে ক্ষতি করছে। রক্তের কারখানা, অ্যাসিডের কারখানা, সিমেন্টের গুদাম এইগুলো আমাদের এই অ্যান্টি পলিউশন বোর্ড আইন করে বন্ধ করে যদি না দেওয়া হয় তাহলে ক্ষতি হবে।

এখনও সেই বৃটিশ আমল থেকে যে সব কারখানা রয়েছে, এমন কি নতুন কারখানাও কোনও কোনও জায়গায় হচ্ছে ছোট ছোট জায়গায় লাইন করে আছে, সেন্ট্রাল ক্যালকাটায় যদি যান তাহলে দেখবেন পুরানো জায়গায় পুরানো সমস্ত লাইসেন্স নিয়ে বসে রয়েছে, ছাপাখানা, আশেপাশে রাত্রে সেখানে বাড়িতে কেউ ঘুমোতে পারে না শব্দের জন্য আজকে সেই সব জিনিসগুলো দেখার আওতার মধ্যে আসে এবং সেইগুলো আপনি দেখবেন। কলকাতার মধ্যে যেটা রোজ আমাদের সামনে চোখে পড়ে, কলকাতার বাস, কলকাতা কর্পোরেশনের লরি, ডবল ডেকার ইঞ্জিন যেগুলোর সার্ভিস নিয়মিত হয় না, আপনি একটা আইন করে দিয়েছেন যে আইন শুধুমাত্র ব্যক্তিগত যারা গাড়ি চড়ে তাদের ক্ষেত্রে প্রয়োজন হয়েছে, কিন্তু আপনি আজকে স্বীকার করবেন কলকাতার ডবল ডেকারের ধোঁয়া কি পলিউশন করছে। বাড়ি থেকে বেরোবেন, স্নান করে, এক ঘন্টা পরে আবার বাড়িতে ফিরে হাত সাবান দিয়ে ধোবেন দেখবেন কালো জল বেরোচ্ছে। এই অবস্থার মধ্যে আমাদের থাকতে হচ্ছে। আপনি সাধারণ মানুষের উপর চাপ সৃষ্টি করছেন এবং সাধারণ মানুষ ছাড়া পাবলিক সেক্টারের যে সমস্ত বাস লরি ইত্যাদি রয়েছে, সেখানে আপনি কোনও চাপ সৃষ্টি করতে পারেননি এবং তার ফলে কী হচ্ছে, সরকারি এবং আধা সরকারি যে সমস্ত গাড়িগুলো চলছে, তার ফুয়েল কনজাম্পশনও কিন্তু অনেক বেড়ে যাচ্ছে। এই যে খারাপ ইঞ্জিন এবং সার্ভিস করা নয়, এমন ইঞ্জিন ব্যবহার করার ফলে। আপনি পাবলিক সেক্টারে এবং আধা পাবলিক সেক্টারের দিক থেকেই সুরাহা করতে পারেন মানুষকে বাঁচাতে পারেন দূষণ থেকে, আর অর্থকরী দিক থেকে তাদের আপনি বাঁচাতে পারেন। এই সমস্ত জায়গায় আমাদের বৈজ্ঞানিকরা বলছেন কার্বন মনোক্সাইড উৎপন্ন হচ্ছে ভয়ঙ্করভাবে এবং ভারতবর্ষের যে কটা রাজ্য রয়েছে, তার মধ্যে সিটির মধ্যে এই কার্বন মনোক্সাইড যেটা শরীরের পক্ষে ভয়ঙ্কর ক্ষতিকর, তার হার সবচেয়ে বেশি এবং এর অনিবার্য ফল থেকে যা হয় তা হল মাথা ধরা, গা বমি, ব্রঙ্কাইটিস, এই ধরনের সাধারণ অসুখ থেকে আরম্ভ করে একেবারে মৃত্যু পর্যন্ত ঘটিয়ে তোলে। এছাড়া আমি যদি পশ্চিমবঙ্গের নিরীখে বিচার করে দেখি তাহলে দুর্গাপুর, আসানসোল, শিল্পাঞ্চলের পলিউশন কিন্তু আগের চেয়ে বেড়েছে। আপনার পলিউশন ডিপার্টমেন্ট হয়েছে, কিন্তু আপনার ডিপার্টমেন্ট এই বৃদ্ধিকে রোধ করতে পারেনি। বরঞ্চ পলিউশন আগের তুলনায় বেড়েছে। অ্যান্টি পলিউশন বোর্ড যেটা গঠন করেছেন তার কাজটা কি আছে? বোর্ডের সঙ্গে দপ্তরের সমন্বয়টা কোথায় আছে? আমি শুনেছি, যদি সত্য হয় জানাবেন, আপনার ডিপার্টমেন্টের যে কটা অফিসার রয়েছে, যে কটা শাস্তি প্রাপ্ত দুর্বল অফিসারকে নিয়ে আপনি কাজ করছেন, যাদের কোনও কাজ নেই, তাদের আপনার দপ্তরে ফেলে দেয়। অর্থাৎ পলিউটেড অফিসার, পলিউটেড দপ্তর নিয়ে আপনি পলিউশনের কাজ করছেন। স্যার, বর্ধমানের ডেভেলপমেন্ট দপ্তর পরিবেশ দপ্তরের সেক্রেটারিকে কয়েকটা চিঠি পাঠিয়েছিলেন এই ব্যাপারে। কিন্তু ডিভিসন্যাল কমিশনার নিজের দপ্তরের সঙ্গে কথা বলা সত্ত্বেও বর্ধমান অর্থাৎ আসানসোল পর্যন্ত ইন্ডাস্ট্রিয়াল বেল্টে যে পলিউশন আরম্ভ হয়েছে, সেই সম্পর্কে কোনও সক্রিয় ভূমিকা নিচ্ছে না। আমি শেষ করবার আগে বলছি, ওয়াটার পলিউশনের কথা যেটা আমি আগে বলেছি, কেন্দ্রের টাকা পাচ্ছেন গঙ্গা দূষণের ব্যাপারে, কিন্তু আজও দেখতে পাচ্ছি গঙ্গা দূষণের ব্যাপারে জলকে পলিউট করছে কারা কারা, একচেটিয়া পুঁজিপতিরা তাদের নোংরা জলটা এনে গঙ্গায় ফেলছে, সেটা এখনও পর্যন্ত আপনারা রোধ করতে পারেননি।

এখন পর্যন্ত তা রোধ করতে পারেননি। এই টাকা বহু জায়গায় কন্ট্রাকটরদের মাধ্যমে তছনছ হচ্ছে। দ্বিতীয় বার বা তৃতীয়বার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে, ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে বা বিদেশিদের কাছ থেকে আপনি এই সাহায্য পাবেন না, যে সাহায্য রাজীব গান্ধীর সরকার গঙ্গা দূষণ রোধের জন্য দিয়েছেন। মূলত আমাদের রাজ্যে হুগলি নদীর পলিউশনকে প্রতিরোধ করার জন্য যে সাহায্য আমরা পেয়েছি তাকে আমরা ঠিকভাবে ব্যবহার করতে পারছি না। আমি আশা করব মন্ত্রী মহাশয় নিশ্চয়ই আমাদের জানাবেন যে, কি তিনি করেছেন, কত দূর কাজ এগিয়েছে। আমি যে সাজেশনগুলি রাখলাম সেগুলি আশা করি মন্ত্রী মহাশয় গ্রহণ করবেন। এই ডিপার্টমেন্টটা একটা অ্যাকশন ওরিয়েন্টেড ডিপার্টমেন্ট, সুতরাং ডিপার্টমেন্টের গুরুত্ব উপলব্ধি করতে হবে। সেটা হচ্ছে কিনা আমাদের সন্দেহ আছে, কারণ সব চেয়ে কম টাকা এই বিভাগের জন্য বরাদ্দ করা হয়েছে এবং সব চেয়ে মোটা বই এই বিভাগের পক্ষ থেকে এখানে পেশ করা হয়েছে। যাই হোক পরিশেষে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই ডিপার্টমেন্টকে অ্যাকশন ওরিয়েন্টেড ডিপার্টমেন্ট হিসাবে গড়ে তোলার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পরিবেশ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন সেই ব্যয়-বরাদ্দকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। এতক্ষণ ধরে কংগ্রেস দলের মাননীয় বিধায়ক সুব্রত মুখার্জির বক্তব্য শুনলাম। আমার মনে হল তিনি শুধু মাত্র বিরোধিতা করার জন্যই বিরোধিতা করলেন। স্যার, আপনি জানেন আজকে পরিবেশ সমস্যা বিশ্বে মানবজাতির অন্যতম প্রধান সমস্যা। অবশ্য এই সমস্যার জন্য আমরাই প্রধানত দায়ী। জন-সংখ্যা বৃদ্ধি, নগর-পত্তন, শিল্প প্রসার, বৈজ্ঞানিক প্রযুক্তির অবৈজ্ঞানিক প্রয়োগ, দারিদ্র্য, নিরক্ষরতা প্রভৃতি হচ্ছে পরিবেশ দূষণের কারণ। শব্দ, জল, বায়ু এবং মাটি দূষণের এগুলিই হচ্ছে কারণ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের দেশ ৪৩ বছর হল স্বাধীন হয়েছে। অথচ দেশ স্বাধীন হবার ৪৩ বছর পরেও দেশের শতকরা ৬০ ভাগ মানুষ নিরক্ষর, ৫০ ভাগ মানুষ দারিদ্র্যসীমার নিচে বাস করছে। এখনও দরিদ্র ঘরের ছেলেমেয়েরা খেতে পরতে পায় না, স্কুলে পড়ার সুযোগ পায় না। এই হচ্ছে আমাদের দেশের প্রকৃত পরিবেশ। মূলত আজকে আমাদের দেশের পরিবেশ অশিক্ষা এবং দারিদ্র্যের জন্য দূষিত হচ্ছে। গোটা দেশে আজও পেটের জন্য গাছ কেটে নষ্ট করতে হচ্ছে। ফলে পরিবেশ সম্বন্ধে চেতনা গড়ার সুযোগই সৃষ্টি হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজ গোটা পৃথিবীতে যেভাবে পারমাণবিক অস্ত্র তৈরি শুরু হয়েছে তাতে অচিরেই গোটা পৃথিবীতে অন্ধকার নেমে আসবে। ৫০ হাজারেরও বেশি ২০০ মেগা টন টি. এন. টি. শক্তি সম্পন্ন আনবিক অস্ত্র বিশ্বে মজুত আছে। হিরোসিমায় যে বোমা পড়েছিল সেই বোমার মতো ১৬০০ বোমা এক জায়গায় পড়লে যে অবস্থা হয় আজকে একটা বোমাই সে অবস্থা সৃষ্টি করতে পারে। সেই জন্য আমি বলছি আজকে বিশ্বব্যাপী বৈজ্ঞানিক প্রযুক্তির অবৈজ্ঞানিক প্রয়োগ বন্ধ করতে হবে, রোধ করতে হবে। বিশ্বে দৈনিক ২৪ কোটি টাকা করে অস্ত্র তৈরির জন্য খরচ হচ্ছে। অথচ সারা বিশ্বে দৈনিক ৪০ হাজার শিশু অপুষ্টিতে মারা যাচ্ছে। ৭০ কোটি মানুষ অপুষ্টিতে ভুগছে। বিশ্বে ৫০ কোটি মানুষ নিরক্ষর। সেই জন্য বৈজ্ঞানিক প্রযুক্তির অবৈজ্ঞানিক প্রয়োগ বন্ধ করতে হবে। সেই জন্যই তো স্লোগান রাখতে

হবে, 'যুদ্ধ নয়, শান্তি চাই।' আমাদের দেশে পূর্ববর্তী কেন্দ্রীয় সরকারের আমলে পরিবেশ সম্বন্ধে যা করণীয় ছিল তার কিছুই করা হয়নি। আমরা জানি ইতিপূর্বে এব্যাপারে যে পদক্ষেপ নেওয়া উচিত ছিল সেই পদক্ষেপ যদি সময় মতো নেওয়া হত তাহলে আমাদের দেশের পরিবেশ এতটা দূষিত হত না। ১৯৭২ সাল থেকে নামে মাত্র একটা দপ্তর রাখা হয়েছে, কাজে কিছুই করা হয়নি। আর ১৯৭২ সাল থেকে পশ্চিমবঙ্গের পরিবেশ যেভাবে দূষিত করা হয়েছিল তা আমরা সকলেই অবগত আছি। সে সময়ে পশ্চিমবঙ্গে সুস্থ পরিবেশ বলতে কোথাও কিছুই ছিল না। সর্বত্র যখন তখন খুন, ধর্ষণ, রাহাজানির ঘটনা ঘটত। সেই পরিবেশের চিত্র আজও ওঁদের আচরণের মধ্যে দিয়ে এই বিধানসভার ভেতরে এবং বাইরে আমরা মাঝে মাঝে দেখতে পাই। স্যার, অন্তত বিধানসভার পরিবেশ যাতে ওঁদের দ্বারা দূষিত হতে না পারে, তার জন্য আপনি উদ্যোগ নেবেন। এই ক'টি কথা বলে পরিবেশ দপ্তরের বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-50—5-00 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে মাননীয় অম্বরীশ মুখোপাধ্যায় মহাশয়ের আনীত পরিবেশ বিভাগের ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমাদের কাট মোশনের সমর্থনে কিছু কথা এখানে উপস্থিত করব। আমরা নিশ্চয়ই মন্ত্রীর সঙ্গে একমত যে, আজকে সারা পৃথিবীতে এটা একটা সমস্যা, গ্লোবাল প্রবলেম এবং সারা পৃথিবীময় মানুষ আজকে পরিবেষ দূষণ থেকে কিভাবে মুক্তি পাওয়া যায় তাই নিয়ে ভাবনা চিন্তা করছেন এবং গবেষণা করছেন। প্রতিদিন নানাবিধ উপায় উদ্ভাবন করছেন। পরিবেশ দূষণ থেকে মুক্ত হতে গেলে কি কি পদক্ষেপ নেওয়া যায়, আজকে পশ্চিমবঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তব্য থেকেই আমি যা উদ্ধার করতে সক্ষম হয়েছি, তাঁর ভাষায় আজকে ব্যাপকতর দূষণ সৃষ্টির জন্য ১০০টি শিল্প ইউনিট চিহ্নিত হয়েছে, অধিক মাত্রায় জল দূষণকারী বলে ১০০ টি শিল্প ইউনিট চিহ্নিত হয়েছে এবং অধিক মাত্রায় বায়ু দূষণকারী বলে ১০৮টি শিল্প ইউনিট চিহ্নিত হয়েছে। অর্থাৎ আমাদের পলিউশন সেন্ট্রাল বোর্ড তাঁরা ব্যাপক মাত্রায় দূষণ সৃষ্টিকারী, অধিক অধিক মাত্রায় জল দূষণকারী এবং অধিক মাত্রায় বায়ু দূষণকারী বলে অন্তত ৩০০-র উপর ইন্ডাস্ট্রিয়াল ইউনিটকে পলিউশন বোর্ড পয়েন্ট আউট করে বলেছেন যে এরা দূষণ সৃষ্টি করছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে যে কথা বলতে চাই, এই দূষণ সৃষ্টি করার প্রশ্নে সরকার শক্তভাবে ব্যবস্থা নিচ্ছেন না। মাত্র ৫টি শিল্প ইউনিটের ক্ষেত্রে সদর্থক পদক্ষেপ গ্রহণ করে তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং এটা একটা ঢিলেমী মনোভাব। যারা পরিবেশকে দূষিত করছে তাদের কিছু শাস্তিদানের ক্ষেত্রে যে কঠোর ব্যবস্থা প্রয়োগ করা উচিত ছিল, দূষণকারী এবং আইনভঙ্গকারী তাদের বিরুদ্ধে যে ব্যবস্থা গ্রহণ করা উচিত ছিল আজকে আমাদের এতবড় বাজেট বক্তব্যে কোথাও দেখতে পেলাম না। পরিবেশ দূষণ আইন যারা ভঙ্গ করছে তাদের শাস্তির ক্ষেত্রে এই সরকার কিছু পদক্ষেপ গ্রহণ করেছেন। একটা ভাবাবেগে পরিপূর্ণ বাজেট বক্তব্য দিয়ে পরিবেশ সম্পর্কে কিছু জ্ঞান গ্রহণ করেছেন। একটা ভাবাবেগে পরিপূর্ণ বাজেট বক্তব্য দিয়ে পরিবেশ সম্পর্কে কিছু জ্ঞান বিতরণ করে একজন মন্ত্রী তাঁরা দায়িত্ব পালন করতে পারেন না। তাঁকে অনেকগুলি সুনির্দিষ্ট কথা বলতে হবে, আজকে আমি নিশ্চয় বলব পরিবেশ দূষণের সঙ্গে সঙ্গে শব্দ দূষণ একটা

ভয়াবহ সমস্যা। আজকে কেন্দ্র শব্দ দূষণের এমন সব সময় নির্ণয় করে দিচ্ছেন—ইলেকট্রিক হর্ণ মানুষকে মেন্টালি পাজ্‌ল করে দিচ্ছে। কেন্দ্র যখন আজকে বাস বা গাড়িগুলিকে শব্দ দূষণের একটা মাপ ঠিক করে দিচ্ছে যে এর বেশি করা যাবে না তখন রাজ্য সরকারের কাছে এমন কোনও যন্ত্র নেই যা দিয়ে এগুলি মাপা যায়। এই পরিবেশ এবং শব্দ দূষণ রোধ করতে রাজ্য সরকার সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। এই যন্ত্র আমদানি করতে পারেননি। শব্দ দূষণে একটা ভয়াবহ অবস্থা, তাকে রোধ করার কোনও ব্যবস্থা হয়নি। আজকে বনাঞ্চল এবং পরিবেশ একে অপরের পরিপূরক। বনাঞ্চল নষ্ট হয়ে যাচ্ছে। আজকে ট্রি প্ল্যান্টেশন প্রোগ্রাম অ্যাকসেপ্ট করুন, ট্রি প্ল্যান্টেশন প্রোগ্রামকে বাজেটের মধ্যে না রেখে বৃক্ষ রোপন কর্মসূচিকে মাঝে মাঝে কাজে লাগান।

আপনি গত বছর বাজেট বক্তৃতায় বলেছিলেন যে, জঙ্গল উন্নয়নের একটি কর্মসূচি ঘোষণা করছেন। আমি জানতে চাই, সেই কর্মসূচির অগ্রগতি কতটা হয়েছে? অরণ্য খাতে ব্যয় উত্তরোত্তর বেড়েই চলেছে, কিন্তু অরণ্য সম্পদ বাড়াতে পারছেন না। তাই আপনার কাছে বক্তব্য, অরণ্য সৃষ্টি করতে বন-জঙ্গল কাটা নয়; অরণ্য রক্ষণাবেক্ষণ করতে, প্রতিপালন করতে মানুষকে সচেতন করুন। আমাদের মধ্যে সচেতনতার মনোভাব সৃষ্টি করতে আপনারা মানুষকে সচেতন করুন। মানুষের মধ্যে সচেতনতার মনোভাব সৃষ্টি করতে আপনারা লড়াই, মিছিল করছেন এটা আনন্দের কথা, কিন্তু মানুষের মনে পরিবেশ সম্পর্কে সেই সচেতনতাবোধ আসেনি। সেটা আসেনি বলেই আমরা চারদিকে লক্ষ্য করছি যে, কলকাতা, আসানসোল, দুর্গাপুর, হলদিয়া ইত্যাদি জায়গায় বাতাস এবং জল কিভাবে দূষিত হচ্ছে। বড় বড় শিল্প ইউনিটগুলি যা গড়ে উঠেছে সেগুলি যেভাবে বাতাসকে এবং জলকে দূষিত করছে সেক্ষেত্রে যদি পিপলস রেজিস্টেন্স না তৈরি করা যায়, জনগণকে যদি সামিল করতে না পারি তাহলে পরিবেশকে দূষণমুক্ত করা যাবে না। পরিবেশ এমন একটা দপ্তর যেখানে জনগণকে সামিল করবার অনেক সুযোগ ছিল, কিন্তু সেই সুযোগ কাজে লাগাতে পারছেন না। পিপলস ইনভল্‌ভমেন্টের ব্যাপারে কলকাতায় একটা মিছিল করলেন, কি টি.ভি.তে দু'দিন বক্তৃতা দিলেন—সেটাই মন্ত্রীর কাজকর্মের চূড়ান্ত হিসেব হতে পারে না। এখানে সাপ্লিমেন্টারি গ্রান্টস-এর কিছু হিসেব তুলে ধরছি। নবম অর্থ কমিশন তাঁদের রিপোর্টে বস্তিগুলির উন্নয়নের জন্য ২.৫ কোটি টাকা বরাদ্দ করেছিলেন, কিন্তু সেই টাকা দিয়ে বাস কেনা হল! Whether you are concerned ? আমি দেখেছি, ডিমান্ড নম্বর ৮০, তাতে নাইন্‌থ ফিনান্স কমিশন ঐ টাকাটা এনভায়রণমেন্টাল ইম্প্রুভমেন্ট অফ স্লাম অ্যান্ড প্রভিসন অফ বেসিক অ্যামিনিটিজ দেবার জন্য রেকমেন্ড করেছিলেন, কিন্তু দুঃখের কথা হল, ঐ ২.৫ কোটি টাকা খরচ করা হল টু পার্চেজ অফ বাসেস। আজকে পরিবেশ দূষণ উপলক্ষ্যে গালভরা বক্তৃতা করবেন, অপর দিকে নাইন্‌থ ফিনান্স কমিশনের বস্তি উন্নয়নের জন্য দেওয়া ২.৫ কোটি টাকা সি. এস. টি. সি.র বাস কিনতে চলে যাবে—এইরকম কাজ করে এত সহজে রেহাই পাওয়া যাবে না। এখানে সুনির্দিষ্টভাবে বলতে হবে, নাইন্‌থ ফিনান্স কমিশনের বস্তি উন্নয়নের জন্য দেওয়া ২.৫ কোটি টাকা সি. এস. টি. সি.র বাস কিনতে ছিনিয়ে নিয়ে যাওয়াটা একটা গর্হিত অপরাধ, রাজ্য সরকারের পক্ষে এটা অন্যায় কাজ। এ-সম্পর্কে দপ্তরের মন্ত্রী হিসাবে আপনার মতামত চাই। এছাড়াও আপনি জানেন যে, পরিবেশকে রক্ষা করতে গিয়ে ট্রি প্ল্যান্টেশনের কথা বলেছেন, স্যাপ্লিংস লাগাবার কথা বলছেন যাতে পরিবেশ ছায়াশীতল হয়। আমি আগের

বারেও এটা বলেছিলাম যখন আপনি কলকাতার পার্কের সমস্ত সবুজকে ধংস করবার ব্যবস্থা নিয়েছিলেন। কিন্তু গতবারে আপনি পাশ কাটিয়ে গিয়েছিলেন। সেই সময় রডন স্কোয়ারের সবুজকে ধংস করবার চেষ্টা হয়েছিল। গ্রীণারিজ অফ দি সিটি অয়ার বীইং ডেস্ট্রয়েড। কিন্তু মানুষের প্রতিরোধে আপনাদের সেই পরিকল্পনা আটকে গেল। পরিবেশ মন্ত্রী হয়ে আপনি ঐ কাজের প্রতিবাদ করতে পারেননি।

[5-00—5-10 P.M.]

কলকাতার রডন স্কোয়ারের সবুজকে নষ্ট করে দিয়ে যখন সেখানে বাণিজ্য কমপ্লেক্স তৈরি করবার কথা হয়েছিল আমরা তখন বলেছিলাম যে রডন স্কোয়ারকে, কলকাতার গ্রীনারিজকে নষ্ট করা চলবে না। আপনি পরিবেশ মন্ত্রী, আপনি একবারও প্রতিবাদ করলেন না। কলকাতার মানুষ সেদিন প্রতিবাদে ফেটে পড়েছিল, বাংলার মানুষ সেদিন প্রতিবাদে ফেটে পড়েছিল। রাজ্য সরকারকে তখন রিট্রিট করতে হয়েছিল, রাজ্য সরকারকে তখন বলতে হয়েছিল যে না, আমরা রডন স্কোয়ারকে সবুজে পরিণত করব। আপনি পরিবেশ মন্ত্রী, আপনি আমাদের স্যাপ্লিংস সাপ্লাই দিন এবং তিনমাস সময় দিন, আমরা কলকাতার রডন স্কোয়ারকে সবুজে রূপান্তরিত করা যায় কিনা দেখি। এটা আমি এই কারণে আনলাম যে এতে মানসিকতার প্রতিফলন হয়, রিফ্লেকশন অব দি অ্যাটিটিউড অব এ গভর্নমেন্ট যদি সবুজকে বাঁচিয়ে রাখতে চান তাহলে আপনি গ্রীনারিজকে ডেস্ট্রয় করবেন না। এই ব্যাপারে আপনার প্রতিক্রিয়া কি? এই অভিযোগে আপনাকে আমি অভিযুক্ত করতে চাই, যে মানসিকতা নিয়ে, মেন্টালিটি নিয়ে এর বিরুদ্ধে প্রতিবাদ করা উচিত ছিল তা আপনি করেননি। সরকার আজও বলছেন যে রডন স্কোয়ারকে কালচারাল কমপ্লেক্স করতে হবে। আমি আপনার কাছে আবেদন করব, আপনি পরিবেশ মন্ত্রী হিসাবে প্রতিবাদ না করে কলঙ্কিত হয়ে থাকবেন না, পরিবেশ মন্ত্রী হিসাবে মন্ত্রিসভার সদস্য হিসাবে এর বিরুদ্ধে প্রতিবাদ করবেন—আপনি এর বিরুদ্ধে প্রতিবাদ করে বলুন যে রডন স্কোয়ারকে সবুজ হিসাবে, পার্ক হিসাবে রূপান্তরিত করতে হবে। সেখানে কোনও কমপ্লেক্স, কোনও কালচারাল কমপ্লেক্স, কোনও বাণিজ্যিক কমপ্লেক্স করতে দেওয়া হবে না। একটা পরিবেশের ভারসাম্যকে যদি রক্ষা করতে হয়, সবুজের যে অভাব এখানে আছে এটাকে তাহলে বাড়াতে হবে। বনাঞ্চলকে কেটে নষ্ট করা চলবে না। এক শ্রেণীর ব্যবসায়ী বনাঞ্চলকে কেটে দ্রুত ফাঁকা করে দিচ্ছে মানুষ আজকে সবুজের জন্য হাহাকার করছে। পরিবেশ দূষণের ক্ষেত্রে আমাদের মধ্যে কোনও দলাদলির প্রশ্ন নেই। গঙ্গা অ্যাকশন প্লানের জন্য ১১১টি কর্ম প্রকল্পে যে ১১০ কোটি টাকার অনুমোদন পাওয়া গিয়েছে তারমধ্যে আপনি হাতে পেয়েছেন ৭২ কোটি টাকা। আপনি বাজেট বক্তৃতার মধ্যে এ সম্বন্ধে কিছু বললেন না, রাজীব গান্ধীকে আপনার এরজন্য অভিনন্দিত করা উচিত ছিল। রাজ্য সরকার ১১০ কোটি টাকার অনুমোদন পেয়েছেন এবং হাতে পেয়েছেন ৭২ কোটি টাকা গঙ্গা অ্যাকশন প্লানের জন্য। এই যে ৭২ কোটি টাকা, এটা আপনার দপ্তরের মধ্যে আছে। গঙ্গা অ্যাকশন প্লানের সমন্বয় সাধন কিভাবে হবে সেই ব্যাপারে ইউ হ্যাভ দি মেজর রোল টু প্লে টু ইমপ্লিমেন্ট দি গঙ্গা অ্যাকশন প্লান। আপনি এই যে এত টাকা গঙ্গা অ্যাকশন প্লানের জন্য পেলেন, আপনি একবারও আমাদের প্রাক্তন প্রধানমন্ত্রীকে আপনার বাজেট বক্তৃতার মধ্যে কৃতজ্ঞতা জানালেন না, অভিনন্দন জানালেন না। গঙ্গা অ্যাকশন প্লানের

জন্য পশ্চিমবাংলা যে পরিমাণ অর্থ পেয়েছে, এরজন্য মনটাকে একটু বড় করে আপনি এই অভিমতটুকু ব্যক্ত করতে পারতেন। রাজনৈতিক সঙ্কীর্ণতার মধ্যে না গিয়ে, ভাবাবেগের মধ্যে দিয়ে না চলে, এই ব্যাপারে বাস্তবমুখি যে সমস্যা, এটা শুধুমাত্র পশ্চিমবাংলার কোনও সমস্যা নয়, এটা একটা গ্লোবাল প্রবলেম, এই প্রবলেমকে আলাদা ভাবে নয়, সামগ্রিকভাবে এই সমস্যার মোকাবিলার জন্য আমরা আপনার পদক্ষেপকে সহযোগিতা করতে চাই। এই প্রশ্নে ক্ষুদ্র রাজনীতির সঙ্কীর্ণ গণ্ডীকে আমরা ভেঙে ফেলতে চাই। এই কথা বলে আমাদের কাট মোশনের সমর্থনে এবং আপনার বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমাদের মাননীয় মন্ত্রী পরিবেশ খাত বাবদ যে অর্থ বরাদ্দ পেশ করেছেন সেই বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধীদের আনীত কাট মোশনের প্রতিবাদ করে আমি আমার বক্তব্য রাখছি।

বিরোধীপক্ষের সদস্য সুব্রতবাবু এবং সুদীপবাবু অনেকগুলো গুরুত্বপূর্ণ কথা বলেছেন। তারমধ্যে সুদীপবাবু যেকথা বলেছেন সেটাকে আমি অ্যাপ্রিসিয়েট করি। তিনি যে পরিবেশের ব্যাপারে আমাদের সঙ্গে সহমত পোষণ করেন এবং ঐ [illegible] কাজ করতে রাজি আছেন এবং কলকাতা উন্নয়নের স্বার্থে বনবিভাগের পক্ষ থেকে গাছ লাগানোর প্রোজেক্ট নেওয়া হবে এটাকে সমর্থন করবেন ভাল কথা। মাননীয় স্পিকার মহাশয়, আজকে পৃথিবীর পরিবেশ বিজ্ঞান এবং সমাজ বিজ্ঞানে চিন্তাশীল মানুষেরা পরিবেশ সম্পর্কে চিন্তিত। পৃথিবীর প্রথম শিল্প বিপ্লব ইংল্যাণ্ডে হল এবং ইংল্যান্ড থেকে শুরু করে ফরাসী দেশ, জার্মানি, নরওয়ে ইটালি এবং বিভিন্ন জায়গায় ছড়িয়ে পড়েছিল। পৃথিবীর এই সমস্ত শিল্প বিকাশ দেশগুলো মানুষের এই পরিবেশ সম্পর্কে চিন্তা করেননি। এমন কি প্রথম বিশ্বযুদ্ধের সময়ে ইংল্যান্ড মিউনিসিপ্যাল কর্পোরেশনও এই পরিবেশ সম্পর্কে কোনও প্রস্তাব গ্রহণ করেননি। ঠিক দ্বিতীয় বিশ্ব যুদ্ধের সময়ে এই নিয়ে চিন্তা করা হয়েছে। আমাদের পশ্চিমবঙ্গ পরিবেশ সম্পর্কে অত্যন্ত উদ্বিগ্ন। মাননীয় মন্ত্রী তার পক্ষে যতটুকু সম্ভব এই কাজ করে চলেছেন। এরজন্য আমরা গর্বিত। তিনি আজকে অনেক বেশি বনচারী হয়ে অরণ্যে পরিবেশ দূষণ রোধ করার জন্যে গাছ লাগানো এবং বাঁচানোর চেষ্টা করছেন। আজকে পরিবেশ দূষণের মূল কারণ হচ্ছে দারিদ্র্যতা এবং দূষণ, poverty and pollution go side by side. কাজেই দারিদ্র্যতা থাকলে সেখানে দূষণ থাকবেই, এটা বিজ্ঞানসম্মত কথা। আমি সুব্রতবাবুর একটি প্রশ্নোত্তরে বলব আজকে সারা ভারতবর্ষের দারিদ্র্যতার কি অবস্থা তার একটা উদাহরণ দেব। সারা দেশে ১৯৫১ সালে ৩৫৫ গ্রাম খাদ্যশস্য মানুষকে দিতাম আর আজকে ৪২ বছর পরে আমরা খাদ্যশস্য দিচ্ছি ৪৯৫ গ্রাম। অর্থাৎ সামান্য ৪৬ গ্রাম বেশি করেছে এই ৪২ বছরে। ১৯৫১ সালে কাপড় পরতো ১৭ মিঃ আজকে সেখানে মেনে ১৪.৭ মিঃ দাঁড়িয়েছে। আজকে দারিদ্র্যতার মধ্যে থেকে মানুষ দূষণ মুক্ত হতে পারেনি। দারিদ্র্যতা দূর করতে না পারলে দূষণ মুক্ত একেবারে অবাস্তব ব্যাপার হয়ে যাবে। পরিবেশ দপ্তর একটা নোডাল ডিপার্টমেন্ট, একে বিভিন্ন ডিপার্টমেন্ট নিয়ে কাজ করতে হয়। সেইদিক দিয়ে পরিবেশমন্ত্রী অনেক কাজ করে যাচ্ছেন। এখানে একটি কথা বলব, আমাদের সেন্ট্রাল গভর্নমেন্ট যে ভট্টাচার্য কমিশনের রিপোর্ট বার করেছেন, এই ভট্টাচার্য কমিশনের রিপোর্ট পশ্চিমবঙ্গে প্রয়োগ হয়নি। বাংলার বাইরে বিভিন্ন জায়গায় ভট্টাচার্য কমিশনের রিপোর্ট অনুযায়ী পরিবেশ দূষণ মুক্ত করার চেষ্টা

করে কিন্তু দুঃখের বিষয় যে, এখানে সেই রিপোর্ট কার্যকর হচ্ছে না। দ্বিতীয়ত আরেকটি কথা বলে বক্তব্য শেষ করব সেটা হচ্ছে, আমাদের স্টাফ অত্যন্ত ইনঅ্যাডিকোয়েট। পলিউশন কন্ট্রোল বোর্ড অত্যন্ত কম। এই পরিবেশ দপ্তর একটি গুরুত্বপূর্ণ ডিপার্টমেন্ট। এত মিনিমাম স্টাফ নিয়ে কি করে সায়েন্টিফিকভাবে কাজ করা যায় আমার জানা নেই। কিন্তু আপনি শুনলে আশ্চর্য হবেন যে, মাত্র কলকাতা, বম্বে এবং হলদিয়া, দুর্গাপুর এই ৪টি জায়গায় পলিউশন সেন্ট্রাল বোর্ডের অফিস আছে হাওড়া যেখানে ইন্ডাস্ট্রির একটা বিরাট জায়গা সেখানে একটাও পলিউশনের অফিস নেই। সেইজন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব অবিলম্বে যাতে অ্যাডিকোয়েট ডিপার্টমেন্ট তৈরি করেন এবং সত্যিকারের যেটা পরিবেশ প্রতিরোধের ব্যবস্থা। এই কথা বলে এই বাজেটকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10—5-20 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থাপন করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। আজকে পরিবেশের যে সমস্যা, সেই সমস্যার গভীরতা এবং ব্যাপকতা এমন একটা জায়গায় গিয়ে পৌছেছে যে আমরা যথেষ্ট উদ্বিগ্ন। বিরোধী পক্ষের মাননীয় সদস্যগণ কিছু কাজকর্মের সমালোচনা করেছেন তার জন্য তাদেরকে ধন্যবাদ, কিন্তু তারা একবারও বললেন না, যে বড্ড দেরি হয়ে গিয়েছে, অনেক আগে এই সম্বন্ধে বাস্তব পদক্ষেপ নেওয়া দরকার ছিল। কিন্তু দুঃখের কথা, দুর্ভাগ্যের কথা ইতিপূর্বে পরিবেশ নামে কোনও দপ্তর ছিল না এবং এ নিয়ে যে একটা ভাবনা চিন্তার অবকাশ আছে আমরা যে বিরাট প্রাকৃতিক সমস্যার মুখোমুখি দাঁড়িয়ে আছি, আজকে আমাদের জীবনে যে সংশয়াচ্ছন্ন, বিপন্ন, এই বোধটা, এই চিন্তাটা আগে তারা করতে পারেনি। এখন আমাদের এটা অত্যন্ত মাথাব্যথার কারণ হয়ে দাঁড়িয়েছে। আজকে আমরা দেখতে পাচ্ছি যতদিন যাচ্ছে এই সমস্যা তত বেশি আমাদের সামনে প্রকট হয়ে দেখা দিচ্ছে। শুধু জল দূষণ নয়, বায়ু দূষণ নয়, শব্দ দূষণ নয়, প্রাকৃতিক দূষণ নয়, আমাদের মনের মধ্যেও এই দূষণের ঘা থেকে কিভাবে আমরা রেহাই পাব সেইটা নিয়ে সর্বত্র চিন্তাভাবনা শুরু হয়েছে। আজকে সকলেই দেখছি এই দূষণের বিরুদ্ধে সর্বাত্মক যুদ্ধ ঘোষণা করে দিয়েছে যেভাবেই হোক এই দূষণকে প্রতিরোধ করতে হবে। মানব জাতির অস্তিত্বর স্বার্থে আমাদের সকলের স্বার্থে, এগিয়ে যাওয়ার স্বার্থে সুনির্দিষ্ট কয়েকটি পদক্ষেপ মন্ত্রী মহাশয় নিয়েছেন এবং সমস্যাকে তিনি ভালভাবে অনুধাবন করেছেন। কার্যত আমরা দেখতে পাচ্ছি অনেক নিয়ম কানুনের সংশোধন করা সত্ত্বেও সেইগুলিকে বাস্তবায়নের ক্ষেত্রে কোনও কার্যকরি পদক্ষেপ এখনও নেওয়া সম্ভব হচ্ছে না। ফলে আইনগুলি নামেমাত্র থেকে যাচ্ছে। এবং এইগুলির রূপায়ণে যেটুকু প্রচেষ্টা হচ্ছে সেইগুলি লোক দেখানো হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব আপনি দূষণ প্রতিরোধের ক্ষেত্রে যে সমস্ত কথা ভাবছেন এবং নিয়মকানুনকে যদি অ্যাপ্লাই করতে চান সেইগুলি যাতে ঠিকমতো প্রয়োগ হয় তার জন্য ব্যবস্থা করা হোক। বছরে ২-৩টি বাস ধরে শব্দ দূষণ রোধ করলাম বলছেন, তাতে কিন্তু সমস্যার সমাধান হবে না। এই নজরদারি ব্যবস্থাটিকে নিয়মিত করতে হবে; যাতে করে সকলে সাবধানতা অবলম্বন করেন এবং সহযোগিতার হাত বাড়ান। এই ব্যাপারে বেশি বেশি প্রচার ও একটা অভিযান

করার দরকার আছে। গ্রামাঞ্চলে শব্দ দূষণের বিরুদ্ধে একটা প্রচার-অভিযান দরকার আছে এবং কিভাবে আমরা বায়ুকে দূষণ মুক্ত রাখব এই বিষয়ে আপনাকে একটা অগ্রণী ভূমিকা রাখতে হবে। এই ব্যাপারে পঞ্চায়েতের সাহায্য নিয়ে এই ব্যবস্থা করা যেতে পারে, এই কথা বলে মাননীয় মন্ত্রীর বাজেট ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোশয়, পরিবেশ বিভাগের ও বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় যে বাজেট উত্থাপন করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এই পরিবেশ বিভাগের জন্ম হয়েছ সামান্য কয়েক বছর হল, যখন গোটা বিশ্বব্যাপী পরিবেশটা দূষণ হচ্ছে বিশেষ করে উন্নয়নশীল দেশগুলিতে যখন পরিবেশ দূষণ হচ্ছে তখন বামফ্রন্ট সরকার অনেকদিন পরে ৭৪ সনে জল দূষণ ও প্রতিরোধ আইন, ৮১ সনে বায়ু দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ আইন ভারতবর্ষে প্রচলন করেছিলেন। বহুদিন অতিক্রম করে অবশেষে আইন দুটি ভারতবর্ষে চালু করেছিলেন। তারই পরিপ্রেক্ষিতে এই পশ্চিমবাংলায় পরিবেশ দপ্তর সৃষ্টি হয়েছে। যখন ভারতবর্ষে ধনলোভী অর্থলোভী পিশাচের দল যখন প্রতিনিয়ত জল, বায়ু দূষিত করছে, যখন যত্রতত্র কারখানা করে সমস্ত আইনকে ভঙ্গ করছে।

সমস্ত আইনকে ভঙ্গ করে তারা বাহ্য পদার্থ কারখানা থেকে বার করে পরিবেশকে দূষণ করছে। আজকে মোটরগাড়ির ধোঁয়াও পরিবেশকে দূষণ করছে। এইসব জিনিসকে প্রতিরোধ করতে আপনাকে লড়াই করতে হচ্ছে প্রতিনিয়ত। লড়াইটা খুব কঠিন। এই লড়াই ধনিক শ্রেণীর বিরুদ্ধে লড়াই। যাঁরা এই আইনকে লংঘন করে মানুষের জীবনকে ধংসের পথে নিয়ে যেতে চায় আর অন্যদিকে এই ভারতবর্ষের দরিদ্র মানুষ যাঁরা প্রতিনিয়ত অভাবের তাড়নায়, যাঁরা অজ্ঞতায় ভোগে তাঁদের এই দুর্বলতার সুযোগ নিয়ে কিছু ধনিক শ্রেণী আজকে পরিবেশকে দূষণ করছে। আজকে এই লড়াইকে সংগঠিত করে আপনাকে ধীরে ধীরে এগোতে হবে। আমি আপনার বাজেটকে সমর্থন করি, কারণ আপনার প্রচেষ্টা আছে, মানুষের সমর্থন নিয়ে এগিয়ে চলছেন এবং প্রতিনিয়ত প্রতিরোধ করবার জন্য আপ্রাণ চেষ্টা করছেন। আমি আপনাকে বলতে চাই, আপনাকে আরও দৃঢ়তা অর্জন করতে হবে। ধনিক শ্রেণীর লোকেরা আজকে যত্র তত্র কলকারখানা করছে এবং পরিবেশকে দূষণ করছে। যাঁরা আইনকে ভঙ্গ করছেন, যাঁরা মোটরগাড়ির ধোঁয়ায় পরিবেশকে দূষণ করছেন তাঁদের বিরুদ্ধে আপনাকে আরও কঠোর হস্ত হতে হবে, কঠোর নির্মম ব্যবস্থা আপনাকে অবলম্বন করতে হবে। আপনাকে মানুষের পাশে দাঁড়াতে হবে। পরিবেশ সম্বন্ধে মানুষকে আরও সচেতন করতে হবে। আপনার পথ অনেক জটিলতম পথ, অনেক খাড়াই, উৎরাই অতিক্রম করে আপনাকে চলতে হবে। আপনার ভাষায় বলতে চাইছি, প্রভাত হলেও এখন অন্ধকার দূর করতে পারেননি, এই অন্ধকার দূর করবার দায়িত্ব আমাদের সকলের এবং সমস্ত বিধায়কদের এই দায়িত্ব নিতে হবে। যাঁরা পরিবেশকে দূষণ করছে, তাঁদের আরও কঠোর শাস্তি দিতে হবে। আপনার দপ্তর সম্বন্ধে আরও দু'একটি কথা বলতে চাই, আমি যখন কলকাতা থেকে আমার জেলায় যাই, তখন দেখতে পাই রাস্তার দুই ধারে অনেক কল-কারখানা তৈরি হয়েছে। এইগুলি প্রকাশ্যেই তৈরি হয়েছে। কল-কারখানার দুর্গন্ধ এমন জায়গায় পৌঁচেছে যে অনেকে অসুস্থ হয়ে পড়ছে এবং বমি করে। এই সবের বিরুদ্ধে নিশ্চয় সরকারের কিছু আইন আছে। এইসব আইনগুলি ঠিকমতোন প্রয়োগ হচ্ছে কি না দেখতে হবে। আমার জেলাতে কল-

কারখানা নেই, রাস্তার ধারে কল-কারখানা গজিয়ে উঠেছে এবং তাতে এমন দুর্গন্ধ যে নাকে রুমাল চাপা দিতে হয়। অসুস্থ মানুষ গাড়িতে বমি করতে বাধ্য হয়। আমি অনুরোধ করছি, আপনার ডিপার্টমেন্টকে আরও সচল করুন এবং আপনার এই কন্টকাকীর্ণময় পথে আপনি সাফল্য অর্জন করুন। এই বলে আপনার বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি এবং সুদীপবাবু এঁরা সমালোচনা করেছেন, আমি এঁদের ধন্যবাদ জানাচ্ছি। কারণ এই সমালোচনা তাঁদের বাস্তব জ্ঞান থেকেই বেরিয়ে এসেছে। আমার কাছে মনে হয়েছে, আমি যেকথাগুলি বলতে চাইছিলাম বাজেট বক্তব্যে, সুব্রতবাবু সেই রেকর্ডগুলি পড়ুন। তাঁর দুঃখ, তাঁর বেদনার অংশীদার, যদিও তিনি মনে করেন যে সাধ্য, সাধনা থাকলেই আমরা একটা নির্মল পৃথিবী গড়ে তুলতে পারি। নির্মল বাতাস, জল, সুন্দর পরিবেশ তাহলে বোধ হয় আমরা সরলীকরণ করছি।

[5-20—5-30 P.M.]

এর জটিলতাটা বুঝতে হবে এবং উনি বুঝেছেন বলেই আমার ধারণা। কারণ সুব্রতবাবু বলতে বলতে বললেন প্রাক হিরোসিমা অবস্থায় আমরা পৌঁছেছি। আজকে সারা বিশ্বে এই আর্তনাদ শুনতে পাচ্ছে। আমার কাছে কিছু বই আছে, এই ব্যাপারে। আজকে প্রশ্ন হচ্ছে, আমাদের এই পৃথিবী কি ভেনাসের পথে চলে যাচ্ছে? জ্বলন্ত একটা অগ্নিকাণ্ড হবে? যেমন ভেনাস হয়েছে। অনেকে বলছেন দি আর্থ ইজ অ্যাট রিসক্। আমাদের এই সুন্দর পৃথিবীতে জনজীবন, প্রাণী-জগৎ, উদ্ভিদ জগৎ এগুলো কি থাকবে? এই প্রসঙ্গে গত আর্থ ডে-তে আমেরিকার কথা বলছি, আজকে এই আর্তনাদ সবচেয়ে বেশি এবং অনেক বেশি শুনতে পাচ্ছে উন্নত দেশগুলি এবং তারাই বেশি আর্তনাদ করছে। আমেরিকা, বিলেত, জার্মান জাপান, রাশিয়ার কথা বলছি, আতঙ্কিত তারা বেশি এই জন্য যে ইন্ডাস্ট্রিয়াল রেভলিউশন আজকে যে জায়গায় নিয়ে গেছে যুদ্ধের প্রস্তুতি ও যুদ্ধের উপকরণ তৈরি করে, বিশেষ করে আণবিক যুদ্ধের প্রস্তুতি ও তার মহড়ার জন্য ওয়েস্ট হচ্ছে এবং তার হদিশ কেউ খুঁজে পাচ্ছেন না। কেমন করে এটাকে ঠেকানো যাবে এটা অনেকেই জানে না। এই ব্যাপারে আমাদের সঙ্গে আমাদের বিরোধী দলের বন্ধুরাও একমত, যে দূষণ প্রতিরোধ করার সামর্থ আমাদের আছে কি না? সারা বিশ্বে যে বর্তমান অবস্থা চলছে, সেটা আজকে প্রশ্ন। আমেরিকায় তো একটা কথা প্রায়ই শোনা যায়, যে তোমাদের জীবনের মান উন্নয়ন যদি করতে চাও, তাহলে তোমাকে ছুটে সিঁড়ি দিয়ে নেমে আসতে হবে। আর ভারতের মতো উন্নত দেশগুলি যদি, পরিবেশের উন্নতি করতে চাই, তাহলে আমাদের প্রচুর ছুটতে হবে। কারণ যেখানে আমরা আছি, সেখান থেকে এগিয়ে যেতে গেলে আমাদের ছোটা ছাড়া কোনও পথ নেই। সুদীপবাবু বললেন রাজীব গান্ধীকে ধন্যবাদ দেওয়া উচিত ছিল, আমি তো বাজেট বক্তৃতায় গান্ধীজির কথাই বলেছি, যাতে সব মানুষের সব চোখের জল মোছানো সম্ভব হয়। আমি প্রথম প্ল্যান তৈরি করতে গিয়ে জওহরলাল নেহেরুর কথা অনেক বার উল্লেখ করেছি। তিনি বক্তৃতা করতে গিয়ে বলেছিলেন যে আমাদের এনভায়রনমেন্ট অ্যাসেসমেন্ট করতে হবে, যে কথা আমাদের ম্যাডাম গান্ধী বলেছিলেন—দারিদ্র্য যেখানে, দূষণ সেখানে। রাজীব গান্ধীর ফরওয়ার্ড নোট যেটা আমি পড়ে শোনাচ্ছিলাম, তাতে রাজীবজি কমন ফিচারের কথা বলছেন,

আমাদের বলা হল আউট অফ কনটেকসট্ প্রসঙ্গে এবং এই ব্যাপারে আমাদের সামনে তিনটি প্রশ্ন দাঁড়াচ্ছে। প্রথম হচ্ছে আমাদের পপুলেশন, দ্বিতীয় হচ্ছে আমাদের পলিউশন এবং তৃতীয় হচ্ছে আমাদের পস্টারিটি। আজকে আমাদের সামনে প্রশ্ন হচ্ছে, এই পভারটি ও পলিউশনের মোকাবিলা কি আমরা করতে পারব? দারিদ্র্যের মোকাবিলা না করে দূষণের মোকাবিলা করা যাবে না, যেটা আমাদের ম্যাডাম গান্ধী বলেছিলেন, তিনি বলেছিলেন—হোয়ার দেয়ার ইজ পভারটি, দেয়ার ইজ পলিউশন। এই কথাটাই আমি আমার বাজেট বক্তৃতায় বলবার চেষ্টা করেছি, এটা কোনও ইউফোবিয়া নয়, সারা বিশ্বের মানুষ, দেশ-বিদেশের বড় বড় সংস্থা তাদের কথার উপরেই আমি আমার বাজেট বক্তৃতা তৈরি করবার চেষ্টা করেছি। দারিদ্র্য যদি দূর করা না যায়, তাহলে দূষণ মুক্ত করা যাবে না। এই ব্যাপারটাই আমি বার বার বলেছি বেশি, কালেকটিভ উইশডম করেছি কম। আমি দিল্লিকে বলেছিলাম নর্মাটিভ লেভেল অফ ক্যালোরি কন্‌জাম্পশন, তার নিচে যারা আছে, তাদের সংখ্যা হচ্ছে ৩৭ পারসেন্ট, উত্তাপ হয় না, ভরপেট না খেলে, সেইজন্য দারিদ্র্য আমাদের দুস্তর বাধা।

দারিদ্র্যের যে দুস্তর ব্যাধি আমাদের সামনে দাঁড়িয়েছে সেখান থেকে মানুষকে যদি সরিয়ে নিয়ে আসতে না পারি তাহলে কসমেটিক হবে খানিকটা, পরিবেশ দূষণ মুক্ত করা যাবে না। আমরা ইন্ডাস্ট্রিয়াল রেভলিউশন করেছি, প্রকৃতির কাছে আমরা অনেক বেশি নিয়েছি, আজকে প্রকৃতি প্রতিশোধ নিতে শুরু করেছে। তাই দেখি ২৫০ কি.মি. বেগে সম্প্রতি ঝড় হয়ে গেল। এই যে ১০ বছর গেল, এই ১০ বছরের মধ্যে পৃথিবী সবচেয়ে বেশি উত্তপ্ত হয়েছে ১৯৮৮ সালে। পাঁচটা হটেস্ট ইয়ার ছিল। গত ডিকেডে তার মধ্যে। আমরা এটা ঠেকাতে পারব? ঠেকানো যাবে না। বার বার একথা বলা হয়েছে যে যারা বিলম্ব পন্থী তারা ডিলে করতে চাইছে, কারণ তারা ফেস করতে চাইছে না। শব্দ দূষণ সম্পর্কে যেটা বললেন শব্দ দূষণের ব্যাপারে ডেসিবিল একটা ঠিক হয়েছে, গত কয়েকদিন আগে বিধানসভায় বলেছি সেটাতে আমরা আসছি। আমাদের একটা আইন-কানুন আছে, তা দিয়ে আমরা ঠিক করে দেব। যে শব্দ দূষণ আছে সেটা চিহ্নিত করেছি, সেই ব্যাপরে আমরা আসছি। কিন্তু মনে রাখা দরকার যে শব্দ দূষণ রোধ করা একটা জটিল প্রক্রিয়া, ডেসিবিলে সব সময় মাপা যাবে না, মেশিন নিয়ে সব সময় বসে থাকতে পারবে না। কারণ ধর্মাচারণ আছে, লাউড স্পিকার-এর বাজনা আছে, গান আছে, নাটক আছে, এইসবগুলি আছে। কাজেই এখানে আমাদের অসুবিধা আছে। কার্বন মনোক্সাইডের কথা যেটা বললেন দিল্লিতে কার্বন মনোক্সাইড প্রায় আমাদের মতো। আমরা এজন্য গাছ লাগিয়েছি, অনেক গাছ হচ্ছে। গঙ্গা দূষণ সম্বন্ধে আমাদের রিপোর্টে লেখা আছে, আমরা যা পেয়েছি তা আমরা কাজে লাগিয়েছি। আমাদের শব্দ মাপবার যন্ত্র কম আছে, সেটা বাড়াবার চেষ্টা করব। কাজেই মানুষকে সচেতন করার প্রয়াস আমাদের আছে। সময়ের অভাবে আমি সব কথা বলতে পারলাম না, তবে একটা কথা বলি আপনাদের সঙ্গে নিয়ে আমরা কাজ করতে চাই। আমি কখনও বলিনি যে আমরা করতে পারব সারা বিশ্ব যেটা পারছে না। আমি সবাইকে নিয়ে কাজ করতে চাই, আপনাদের সঙ্গে আমি আরও আলোচনা করব। আমার বাজেট আপনাদের সমর্থন করা উচিত এবং আপনাদের কাট মোশনগুলি প্রত্যাহার করে নেওয়া উচিত এই আবেদন জানিয়ে এবং আমার বাজেটকে গ্রহণ করার অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Demand No: 82**

The Motion of Dr. Ambarish Mukhopadhyay that a sum of Rs. 3,33,000 be granted for expenditure under Demand No.82, Major Head : "3425-Other Scientific Research"

(This is inclusive of a total sum of Rs. 83,000 already voted on account in March 1990) was then put and agreed to.

**Demand No. 89**

The Motion (Cut motion Nos. 1 & 2) of Shri Sultan Ahmed that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Ambarish Mukhopadhyay that a sum of Rs. 2,32,01,000 be granted for expenditure under Demand No. 89, Major Heads : "2215-Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution) and 2406--Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling) (This is inclusive of a total sum of Rs. 58,01,000 already voted on account in March, 1990) was then put and agreed to.

[5-30—5-40 P.M.]

**Discussion on Demand No. 48 and 52.**

**Demand No. 48**

**Mr. Speaker :** There are 3 cut motions on this Demand. All the cut motions were in order and taken as moved as follows :

**Shri Apurbalal Majumdar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**Demand No. 52**

**Mr. Speaker :** There are 5 cut motions on this Demand. All the cut motions we in order and taken as moved as follows :

**Shri Apurbalal Majumdar :**<br>
**Shri Sultan Ahmed :**<br>
**Shri Saugata Roy :**<br>
Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বনমন্ত্রী আনীত বাজেট বিতর্কে অংশগ্রহণ করতে গিয়ে মাননীয় মন্ত্রীর একটি বিষয়ে আমি দৃষ্টি আকর্ষণ করছি। ইকনমিক রিভিয়ুর পেজ ৮০-৮১টা একটু দেখে নিতে আমি তাঁকে অনুরোধ করছি। পেজ ৮০তে বলা. হয়েছে, আউট টার্ন অব টিম্বার অ্যান্ড ফায়ার উড্ ফ্রম ফরেস্ট ইন ওয়েস্ট

বেঙ্গল (ইন কিউবিক মিটার)। সেখানে দেখা যাচ্ছে ১৯৮২-৮৩তে টিম্বার আছে ৩.০৩.২ কিউবিক মিটার, আর ফায়ার উড আছে ৭.৯৩.১৪৫ কিউবিক মিটার। একেবারে লাস্ট ১৯৮৮-৮৯তে দেখা যাচ্ছে টিম্বার ১.৫২.৮০২ কিউবিক মিটার, ফায়ার উড্ হচ্ছে ২.৭৭.৩১৭ কিউবিক মিটার। এখানে দেখা যাচ্ছে দিনের পর দিন আউট টার্ন অব টিম্বার কমে এসেছে এবং রেভিনিউ রিসিপ্ট ১৯৮১-৮২ পরে কমে এসেছে। ১৯৭৩ থেকে ১৯৭৭ পর্যন্ত বছরগুলির কথা ইকনমিক রিভিউতে বিষয় হল এই যে, রেভেনিউ দিনের পর দিন কমে গেছে। ১৯৮৬-৮৭ টোটাল রেভেনিউ ইন লাখস্ হচ্ছে ২.৮৫৯.৫৪ প্রভিসনাল। ১৯৮৫-৮৬তে ছিল ৩.৩৮৬.৪১, তার মানে বেশি ছিল। তারপর দেখা গেল কমে গেছে। ১৯৮৭-৮৮ দেখা যাচ্ছে প্রায় একই আছে। এটা কেন হল আমরা বুঝতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফরেস্টের আলোচনা করতে গিয়ে আমি মন্ত্রীকে পণ্ডিত জওহরলাল নেহেরুর একটি কথা স্মরণ করিয়ে দিই। তিনি ফরেস্টের উপর সব চেয়ে বেশি গুরুত্ব দিতেন। তিনি বলেছিলেন, "ট্রি ইজ আওয়ার লাইফ"। তারপর ইন্দিরা গান্ধী বলেছিলেন, "একটি গাছ, একটি প্রাণ"। এই কথা স্মরণ করিয়ে দিয়ে বলি যে, ফরেস্ট ডিপার্টমেন্টের ডিফরেস্ট্রেশন অ্যান্ড অ্যাফরেস্ট্রেশন ঠিকমতো সায়েন্টিফিক্যালি হচ্ছে কিনা, সেটা একটু খোঁজখবর নিয়ে দেখুন। আমার মনে হয় অ্যাফরেস্ট্রেশন বেশি হচ্ছে। কাকদ্বীপ, নামখানা, ক্যানিং, গোসাবায় গেলেই দেখতে পাবেন ডিফরেস্ট্রেশন কত কাঠ এখানে চলে আসছে। এটা আপনি নোট করে নিন। লক্ষ লক্ষ টন জঙ্গলের কাঠ এখানে চলে আসছে ট্রাকে করে। সুতরাং সেখানে অসাধু ব্যবসায়ী আছে। ডিপার্টমেন্টের কিছু অসাধু অফিসার সেখানে আছে। তাদের যোগসাজসে ঢালাওভাবে বিক্রি হচ্ছে। প্রতিদিন সন্ধ্যাবেলায় শত শত ট্রাক বোঝাই হয়ে কলকাতায় আসছে, হেঁতাল, গরাণ ইত্যাদি দামিদামি সব কাঠ চলে আসছে। সুন্দরবন প্রায় ফাঁকা হয়ে এল বলে। তাই বনসৃজন যেমন দরকার, তেমনি বন রক্ষণও দরকার। বন রক্ষণ করার জন্য আপনার ডিপার্টমেন্টের অফিসারদের দায়িত্ব নেই? 'ঢাল নেই তরোয়াল নেই, নিধিরাম সর্দার'—এই অবস্থা হয়েছে। আমি অযোধ্যা পাহাড়ের অফিসারদের বললাম আপনারা বারণ করছেন না কেন? তারা বলল আমরা বারণ করতে গিয়েছিলাম। রাত্রে এসে আমাদের একজনকে খুন করে গেছে। আমাদের সেই পুরানো গাদা বন্দুক বহুদিনের আছে। তাতে তো কিছু করা যায় না। আমাদের সিকিউরিটি কোথায়?

অযোধ্যা পাহাড়ের জঙ্গল কতদিন আর থাকবে তা জানি না। কারণ দেখলাম চারিদিক থেকে আধিবাসীরা এসে বনে ঢুকে কাঠ কেটে নিয়ে যাচ্ছে আর আপনার ফরেস্ট গার্ডরা অসহায়ের মতন দাঁড়িয়ে আছে, তারা সামাল দিতে পারছে না। আপনার কাছে অনুরোধ যে আপনি এ বিষয়ে লক্ষ্য রাখবেন। এই প্রসঙ্গে প্রাণী সম্পদের কথাটা একটু বলা দরকার। হাতিরা খেতে পায় না বলে গ্রামের ভেতরে আসছে। আপনি কলাগাছ নদীর ধারে বসিয়েছেন কিন্তু সেটা যথেষ্ট নয়, এ দিকেও আপনাকে নজর দিতে হবে। কলকাতার চিড়িয়াখানার প্রসঙ্গ বলি, সেখানে ৫তলা হোটেল করতে দিয়ে আপনারা তার বিরাট ক্ষতি করেছেন। গতবারে যত পাখিকে সাইবেরিয়া থেকে আসতে দেখা গিয়েছে এবারে তত পাখিকে আসতে দেখা যায়নি। আপনি ডিয়ারপার্ক করেছেন। আপনি বর্ধমান শহরে করেছেন এবং কালিম্পং-এ করেছেন। সেখানে কতগুলি ডিয়ার আছে আমি জানি না তবে দেখছি এ ব্যাপারে আপনার প্রচেষ্টা আছে। স্যার, আমরা জানি, প্রাণী সম্পদ এবং বন সম্পদ অঙ্গাঙ্গীভাবে

জড়িত। বাঘেরা যে সুন্দরবন থেকে গ্রামে চলে আসছে তার একটা কারণ একদিকে জঙ্গল নদীর ভাঙ্গনে চলে যাচ্ছে এবং অপর দিকে কাঠ চুরি হয়ে যাচ্ছে। সেদিন কলস দ্বীপে গিয়েছিলাম দেখার জন্য। সেখানে ৫ বছর আগে যে মিঠা জলের পুকুর দেখেছি এখন তা নদীগর্ভে চলে গিয়েছে এবং সেখানে কাঠ কেটে নিয়ে যাবার জন্য লাইন দিয়ে লোক দাঁড়িয়ে আছে। এদিকে আপনাকে নজর রাখতে হবে। এ ক্ষেত্রে গাছ কাটা বন্ধ করার জন্য প্রয়োজন আধুনিক অস্ত্রশস্ত্র এবং আধুনিক স্পিড বোট। এগুলির ব্যবস্থা করে গাছ কাটা বন্ধ করার জন্য আপনাকে ব্যবস্থা করতে হবে। দার্জিলিং-এ আমাদের একটা বিরাট সম্পদ ছিল কিন্তু সেটা জি. এন. এল. এফের আন্দোলনের সময় ধংস হয়ে গিয়েছে। সেখানে ধুপি গাছ বলে এক রকমের গাছ আছে যা কাগজ তৈরি করার জন্য বিশেষভাবে প্রয়োজন কিন্তু দেখা যাচ্ছে জ্বালানীর জন্য নির্বিচারে সেই গাছ কেটে নিয়ে যাচ্ছে। দার্জিলিং এবং উত্তরবঙ্গের আর যেসব জায়গায় বন সম্পদ রয়েছে সেগুলি কিন্তু নষ্ট হয়ে যাচ্ছে, এ দিকে আপনাকে বিশেষভাবে নজর দিতে হবে। একদিকে অর্থনৈতিক সমস্যা এবং অন্য দিকে জ্বালানির সমস্যার জন্য বনসম্পদ নষ্ট হচ্ছে। প্রাণের দায়ে মানুষ দু'মুঠো অন্নের জন্য গাছ কেটে নিয়ে যাচ্ছে, আমি তাদের অপরাধী করছি না কিন্ত আপনাকে বলছি, এটা একেবারে এইভাবে ছেড়ে দিলেও চলবে না। ওয়াইল্ড লাইফ বোর্ড একটি আছে, আমি তার মেম্বার কিন্তু তার মিটিং বড় একটা হয় না। তার মিটিং ঘন ঘন ডাকুন যাতে সেখানে ওয়াইল্ড লাইফ সম্বন্ধে আমরা আলোচনা করতে পারি। এর পর আমি শিবপুরের বোটানিক্যাল গার্ডেন সম্বন্ধে কয়েকটি কথা বলব। এটা আমাদের একটা বিরাট গর্বের জিনিস এবং আমাদের অর্থনীতির পক্ষেও এটা একটা বিরাট সম্পদ। সেখানে গিয়ে দেখুন যে দুশো বছরের গাছ তার তলায় কিভাবে পিকনিক করে করে তা নষ্ট করা হচ্ছে। বর্তমানে কিউরেটার সেখানে কে আছেন জানি না কিন্তু এক সময় আমার বন্ধুর এক দাদা সেখানে ছিলেন যিনি একজন ভাল কিউরেটার ছিলেন। আমার অনুরোধ, আপনি একটু লক্ষ্য রাখবেন যাতে সেখানকার বোটানিক্স, সেটা যেন ঠিকমতোন সংরক্ষণ করা হয়। এটা আমাদের ভারতবর্ষের গর্ব, আজ তা ধংস হয়ে যাচ্ছে। আপনি মন্ত্রী, মন্ত্রী হিসাবে এ দিকে নজর দেবেন এ বিশ্বাস আমাদের আছে। এর পর আমি বনসৃজনের কথায় আসছি। পুলিশ দিয়ে নিশ্চয় বনসৃজনের কাজ হবে না, এরজন্য প্রয়োজন মানুষকে বোঝানোর এবং সচেতন করার। বন রক্ষা করার যে প্রয়োজন আছে সেকথা মানুষকে বোঝাতে হবে। আপনারা বনসৃজনের কাজ করছেন পঞ্চায়েতের মাধ্যমে। ১৭শো চারা গাছ লাগাতে ১ লক্ষ ২৬ হাজার টাকা খরচ—সেটা বিনয়বাবুকে দিয়েছি, তিনি দেখবেন। একজন পঞ্চায়েত প্রধান, আপনাদের সি. পি. এমেরই, সেটা বিনয়বাবুকে দিয়েছি। বনসৃজনের ক্ষেত্রে এক সময় আমরা বনমহোৎসব করতাম। আমবা বলতাম বন বাঁচাতে হবে কারণ সবুজ না হলে মানুষের পক্ষে এবং কোনও প্রাণীর পক্ষে বাঁচা কষ্টকর। মানুষের সচেতনতা বাড়াবার জন্য লিফলেট, সিনেমা স্লাইড ইত্যাদির দরকার। মানুষের মনের মধ্যে একথাটা গেঁথে দেওয়া দরকার যে নিজেদের বাঁচার জন্য গাছ বাঁচাতে হবে এবং তৈরি করতে হবে।

[5-40—5-50 P.M.]

আজকে মানুষের মন তৈরি হয়েছে। পণ্ডিত নেহেরুর সময় থেকে আজ পর্যন্ত বনমহোৎসবের মাধ্যমে বৃক্ষ রোপন করা হয়ে আসছে। আমরা দেখেছি কলকাতার ফুটপাথে

। ছোট ছোট গাছ লাগানো হয়েছে তার এক জায়গায় একটা পশু রাখা ছিল। কেন্দ্রীয় কি
ক মন্ত্রী তিনি কলকাতায় এসে সেটা দেখার পরে ছেড়ে দিতে বলেন। আমার মনে হয়
লকাতার ফুটপাথে যারা পশু রেখেছে তারা কেন্দ্রীয় মন্ত্রীর চেয়ে অনেক বেশি সচেতন।
ামরা দেখছি যে ছোট ছোট ছেলেরা যারা কলকাতার ফুটপাথে পশু রাখছে, স্থানীয় লোক
রা পাখী, পশু রাখছে তারা যেমন গাছগুলি তৈরি করছে তেমনি সুন্দরভাবে সেগুলি
নটেন করছে। এগুলি জনকল্যাণমূলক কাজ। আপনি ফরেস্ট ডিপার্টমেন্টকে অনেক বেশি
জে লাগাতে পারেন। আপনার ডিপার্টমেন্টের টাকার অঙ্ক দেখলে ভিখারির মতো মনে হয়।
র্থ মন্ত্রী থাকলে তাকে বলতে পারতাম। আজকে বন যে কত প্রয়োজন এবং এর সঙ্গে
াভায়রনমেন্টের অঙ্গাঙ্গীভাবে জড়িত। অথচ সেখানে সামান্য টাকা আপনার দপ্তরকে দেওয়া
য়েছে এবং সেট্যও মাইনে ইত্যাদি দিতে চলে যাচ্ছে। এটা কেন হয় আমি জানি না। আপনি
। সি. পি. এম-এরই মন্ত্রী। আর. এস. পি. ফরওয়ার্ড ব্লকের মন্ত্রী হলে না হয় নেগলেক্টের
। থাকত। আপনার দপ্তরের জন্য এত কম টাকা বরাদ্দ হচ্ছে কেন? বামফ্রন্ট সরকার বোধ
বর্তমানে আপনার এই বনসৃজন, বন রক্ষা এগুলির দিকে গুরুত্ব দিতে চাইছে না। যদি
ত্ব দেওয়া হত তাহলে আপনার দপ্তরের এই রকম অবস্থা হত না। আজকে অবস্থাটা এই
ম হয়েছে যে নেহাত একটা দপ্তর আছে থাক। আজকে সারা ভারতবর্ষে বন-সৃজন, বন-
পদ রক্ষণ, বন-সম্পদ বৃদ্ধির প্রয়োজনীয়তা এবং তার সঙ্গে এনভায়রনমেন্টের একটা
ীর যোগসূত্র রয়েছে। বন-সম্পদকে যদি বাঁচানো না যায়, প্রাণী সম্পদ যদি না থাকে
লে দেশের সমূহ ক্ষতি হবে। আমরা দেখছি যে বন-সৃজন সম্পর্কে যে সব ভাবনা-চিন্তা
ছ সেগুলি কিন্তু কাজের বেলায় কিছু হচ্ছে না। আজকে সুন্দরবন শশ্মাণ হয়ে যাচ্ছে।
র বনের জঙ্গল শেষ হয়ে যাচ্ছে। দার্জিলিঙের জঙ্গল শেষ হয়ে যাচ্ছে জি. এন. এল.
.এর পাল্লায় পড়ে। লোক চারিদিক থেকে গাছ কেটে নিয়ে যাচ্ছে। সেগুলিকে রক্ষা করার
া অস্ত্রশস্ত্র আপনার নেই, রক্ষা করার মতো কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই।

You are lacking infrastructure. I should say emphatically that if
ı want to maintain this forest department then you should have
quate finance and you should maintain it properly.

আর যদি মনে করেন যে দপ্তরকে বাঁচিয়ে রাখার জন্য অর্থমন্ত্রী কিছু দিচ্ছেন তাহলে
। আলাদা কথা। আপনাকে একটা কথা বলব যে এই বন-সম্পদের উপর নির্ভরশীল
কে থেকে নয়। বৃটিশ আমলে তারা বিভিন্ন বনসৃজন করে গেছেন। সেই সময়ে যে সব
লাগানো হয়েছে সেগুলি কত মূল্যবান ছিল। আজকে বনের প্রয়োজনীয়তা রয়েছে। সারা
তবর্ষে এই কাজ শুরু হয়েছে। বনসৃজনের ক্ষেত্রে আমাদের পশ্চিমবঙ্গে সুন্দর ব্যবস্থা
়। আপনি সেই সব জায়গায় টুরিস্টদের অ্যাট্রাক্ট করতে পারেন। আপনি হলং করেছেন।
ও বিভিন্ন জায়গায় করুন। ইউ অ্যাট্রাক্ট দি ট্যুরিস্ট সো দ্যাট দি ট্যুরিস্ট ক্যান গো টু
রেস্ট বিকজ ট্যুরিস্টরা ৩টি জায়গায় যেতে চায়—জলে, জঙ্গলে এবং পাহাড়ে। আপনার
এই দপ্তর আছে, আপনি তার সদ্ব্যবহার করুন। আপনার দপ্তরকে সমর্থন করতে
ছি না কারণ আপনার দপ্তরের কাজকর্মে আমি সন্তুষ্ট হতে পারিনি। কাজেই এই দপ্তরের
বরাদ্দকে সমর্থন না করে কিছু সাজেশনস দিলাম, আপনি যদি পারেন, প্রকৃতভাবে যদি

চান তাহলে বনকে রক্ষা করুন, দেশের সম্পদ বাড়ুক, পশু-পক্ষীর জন্য বন-সৃজনের সাহায্য করুন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রামপদ মাণ্ডি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বন দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এই সভায় রেখেছেন, আমি সেটাকে সমর্থন করছি এবং সঙ্গে সঙ্গে বিরোধী দলের সদস্যদের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে অল্প সময়ে স্বল্প বক্তব্য এখানে রাখছি। মাননীয় বিরোধী দলের সদস্য সত্য বাপুলি মহাশয় এই বন দপ্তরের ব্যয় বরাদ্দের উপর আলোচনা করতে গিয়ে তিনি সরাসরি বিরোধিতা না করলেও, উনি বললেন যে উনি সমর্থন করতে পারছেন না এবং তিনি কিছু সাজেশন রেখেছেন। তিনি বলেছেন যে সুন্দর বন ধ্বংস হচ্ছে, উত্তরবঙ্গের বন ধ্বংস হচ্ছে। এই গাছ কেটে নিয়ে যাওয়ার ব্যাপারটা আজকে থেকে শুরু হয়নি, এটা ৭০ দশকে শুরু হয়েছে। কংগ্রেসিরা ৭০-এর দশকে কিছু কিছু গ্রামাঞ্চলের গরিব মানুষকে মদ খাইয়ে, তাদের প্ররোচিত করে বন সম্পদকে যথেচ্ছভাবে ধ্বংস করিয়েছে। সেই সময় যে মানসিকতা গড়ে উঠেছিল, যদিও আজকে সেই মানসিকতা নেই, কিন্তু অর্থনৈতিক কারণে কিছু কিছু এই ঘটনা ঘটছে। কারণ আমাদের দেশে যে দারিদ্র্যতা আছে, গ্রামের ৫০ ভাগ দারিদ্রা সীমার নিচে বাস করে, নিরক্ষর মানুষ, তারা হয়তো কিছু কিছু এই জিনিস ঘটাচ্ছে। সেই জন্য তাদের আজকে বনজ সম্পদ সম্পর্কে সচেতন করা হচ্ছে, বন সম্পদ পরিবেশ রক্ষায় যে অপরিহার্য, সে সম্পর্কে তাদের মধ্যে ভাবনা চিন্তা ঢোকানোর ব্যবস্থা হয়েছে। বন ভূমি রক্ষার জন্য একটা বাস্তব চিন্তা অবশ্য করা হচ্ছে। আপনারা জানেন একটা ভূখণ্ডে, একটা দেশের একের তিন অংশ বন ভূমি না থাকে তাহলে আবহাওয়ার ভারসাম্য থাকে না সারা ভারতবর্ষ এবং পশ্চিমবাংলায় সেই অনুপাতে বনভূমি নেই। যার ফলে ৭০ দশকের যে বনভূমি ধ্বংস হয়েছে, তারপর যদিও নানা প্রকল্পের মাধ্যমে প্রচুর বন সৃজন করা হয়েছে, কিন্তু তাতেও আবহাওয়ার ভারসাম্য বজায় থাকছে না, যার ফলে প্রায় দেখা যায় অতি বৃষ্টি অথবা অনা বৃষ্টি। আমাদের প্রশাসনিক ক্ষমতা অনুযায়ী আমাদের সরকার তার সাধ্যমতো বন দপ্তরের মাধ্যমে নানা প্রকল্প গ্রহণ করে বন সৃজনের ব্যবস্থা করেছেন, সেটা কিন্তু আমরা দেখতে পাচ্ছি, কিন্তু ওনারা দেখতে পাচ্ছেন না। গ্রামাঞ্চলে সামাজিক বন সৃজন প্রকল্পের মাধ্যমে গাছ লাগানো হয়েছে, সেটা তাদের চোখে পড়ে না। আজকে সারা পশ্চিমবাংলায় বিশ্ব ব্যাঙ্কের সহযোগিতায়, কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের সহযোগিতায় পঞ্চায়েতের মাধ্যমে গাছের চারা বিতরণ করে সবুজায়ন করার চেষ্টা জোর কদমে চলেছে। যে সব জঙ্গল নষ্ট হয়ে গেছে, সেই সব জায়গায় গাছ লাগানো হয়েছে, এই সব জিনিস ওনাদের চোখে পড়ে না। আমরা তিন লক্ষ মিটার সবুজায়ন করতে পেরেছি। সেটা আমরা করতে পেরেছি নদীর ধারে, পুকুরের পাড়ে, পতিত জমিতে এবং যে বনগুলোকে ধ্বংস করা হয়েছিল, সেখানে বন সৃজন করা হয়েছে, এটা বিরোধী সদস্যরা দেখতে পাচ্ছেন না। আমি পিটিশন কমিটির সদস্য হিসাবে উত্তরবাংলা, দক্ষিণবঙ্গ এবং সুন্দরবন আমি ঘুরেছি, সেখানে বন ভূমির অবস্থা যা দেখেছি, সেটা ঠিক যে গাছ কেটে নেওয়া হয়েছে। সুতরাং এই বিষয়ে আমার বক্তব্য, মানুষকে যদি সচেতন না করা যায়, যেখানে বনাঞ্চল তৈরি করা হয়েছে সেখানে যদি আদিবাসী এবং তফসিলি জাতিকে সত্বটা না দেওয়া হয়, তাহলে এই কাজে অসুবিধা হবে। আপনারা বন রক্ষা কমিটি করেছেন, আমি বলব সেখানে পঞ্চায়েতকে

দায়দায়িত্ব দিলে ভাল হয়। কারণ কিছু সমস্যা দেখা দিচ্ছে এর মধ্যে যে সব বনভূমি অতীতের কর্মকাণ্ডের ফলে নির্বনভূমিতে পরিণত হয়েছে, সেখানে যদি পুনরায় বন সম্পদ সৃষ্টি করা যায় এবং সেই বন তৈরি করার পর আদিবাসী তফসিলি জাতিদের সত্ব দেওয়া যায়, তাহলে তাদের জীবন জীবিকাও হতে পারে এবং বন সম্পদ বাঁচতে পারে। আমরা দেখতে পাচ্ছি বন্য হস্তী ওড়িষ্যা থেকে বিহার থেকে মেদিনীপুরের শালবনীতে এসে শস্যহানি করছে, সেইসব বন্য হস্তী আর শস্যহানি করতে আসবে না, সেইসব বনভূমিতে আটকে থাকবে।

[5-50—6-00 P.M.]

মেদিনীপুরে তাদের জন্য একটা অভয়ারণ্য তৈরি হয়েছে, এটা খুব ভাল জিনিস হয়েছে। আমি আর একটি বিষয় মন্ত্রীর বিবেচনার জন্য উত্থাপন করছি, রায়তী সম্পত্তি হিসাবে রেকর্ড ভুক্ত এখন. বহু জমিকে ক্যালকাটা গেজেটে বনভূমি বলে ঘোষণা করা হয়েছে। সেখানে রায়তী শর্ত-ভোগী যে সমস্ত মানুষরা সামাজিক বনসৃজন করেছিল, তারা আজকে অধিকার হারাতে বসেছে। প্রয়োজনে সেই সম্পত্তি তারা বিক্রি করতে বাধা পাচ্ছে। বিষয়টির প্রতি আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি. রায়তী সম্পত্তি বিক্রির অনুমতি দেবার জন্য ব্যবস্থা করা হোক। আমার সর্ব শেষ প্রস্তাব হচ্ছে, যে সমস্ত বন বিভাগের কর্মীরা এখনও অস্থায়ী কর্মী হিসাবে কর্মে নিযুক্ত আছেন তাঁদের স্থায়ীকরণের ব্যবস্থা করা হোক। এই কটি কথা বলে বাজেটকে সমর্থন করে, বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, গতবার মন্ত্রী মহোদয় তাঁর বাজেট বিবৃতির যে ভাষা ব্যবহার করেছিলেন সেই ভাষা ব্যবহারের ক্ষেত্রে আমি আপত্তি জানিয়েছিলাম। এবারে হয়ত উনি নিজে একটু দেখে ভাষা ব্যবহার করেছেন, তাই সুন্দর সাহিত্যের ভাষায় এ বারে উনি বাজেট বিবৃতি রেখেছেন। এ-বারের ভাষার সাবলীলতা এবং সৌন্দর্যের জন্য আমি প্রথমেই ওঁকে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন সে সম্বন্ধে এখন এখানে বিস্তারিতভাবে আলোচনা করবার আমার অবকাশ নেই। কারণ আমাকে খুবই সামান্য সময়ের মধ্যে বক্তব্য রাখতে হবে। এবং সেভাবেই আমি রাখছি। ভারতবর্ষের মোট জমির ২২ শতাংশ অরণ্য বা বনাঞ্চল। অথচ পশ্চিমবঙ্গের মোট জমির মাত্র ১২ থেকে ১৩ শতাংশ অরণ্য বা বনাঞ্চল। পরিবেশের উন্নতি ঘটাতে হলে এটাকে আমাদের নিয়ে যেতে হবে ৩৩ শতাংশে। ৩৩ শতাংশে না নিয়ে যেতে পারলে আমরা ইকোলজিক্যাল ডেভেলপমেন্ট অ্যান্ড সলিডারিটি রাখতে পারব না। সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয় সেদিকে লক্ষ্য রেখেই অগ্রসর হবেন, তাঁর কাছে আমার এই প্রত্যাশা। সারা পৃথিবীর বিভিন্ন দেশের দিকে যদি আমরা তাকাই তাহলে যে চিত্র দেখব, তা হচ্ছে, ওয়েস্ট জার্মানিতে মোট জমির ২৮.১ শতাংশ বনাঞ্চল; ইউ. এস. এ.র মোট জমির ৩২.৮ শতাংশ হচ্ছে বন; ইউ. এস. এস. আর.এর মোট জমির ৩৩.৯ শতাংশ অরণ্য; জাপান একটি ছোট দেশ, তার মোট জমির ৬১.৮ শতাংশ জঙ্গল, অথচ সেখানে পপুলেশন হচ্ছে সাড়ে ১২ কোটি, ডেনসিটি অব পপুলেশন ইজ ভেরি হাই। তা সত্ত্বেও জাপানে মোট জমির ৬১.৮ শতাংশ অরণ্য। তারা সেই অরণ্য বা বনাঞ্চলকে রেখে দিয়েছে। ইংল্যান্ডের মোট

জমির ৭০.৯ শতাংশ বন; থাইল্যান্ডে ৭৭.২. শতাংশ বন, তবে তাদের ডেনসিটি কম। আমাদের ইন্ডিয়ায় পার ক্যাপিটা ০.১১ হেক্টর জঙ্গল রয়েছে, আর পশ্চিম বাংলায় রয়েছে ০.৬ হেক্টর। এই অবস্থায় আমরা রয়েছি এবং ওয়ার্ল্ড অ্যাভারেজ থেকে অনেক পিছিয়ে রয়েছি। এ ক্ষেত্রে ওয়ার্লড অ্যাভারেজ অর্ধেকে পড়ে আছি। কাজেই পশ্চিমবাংলার অবস্থা খুবই খারাপ। তবে হ্যাঁ, এর বিরুদ্ধে উনি চেষ্টা চালাচ্ছেন এবং আমরা সবাই চেষ্টা চালাচ্ছি এই সমস্যার যদি আমরা সমাধান চাই, এই অবস্থার যদি পরিবর্তন সাধন করতে হয়, দেশের এই অবস্থাকে যদি ২২ শতাংশ থেকে ৩৩ শতাংশ না-হলেও ৩০ শতাংশ-এ নিয়ে যেতে হয় তাহলে আমাদের সকলের মিলিত প্রচেষ্টার দরকার। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, আমাদের ন্যাশনাল কমিশন অন এগ্রিকালচারের যে রিপোর্টটি ১৯৭৬ সালে পাবলিশড হয়েছে—তার আগেও অরণ্যের প্রসার এবং বিস্তার সম্বন্ধে অনেক সভা সমিতি হয়েছে—এবং সেন্ট্রাল বোর্ড অব ফরেস্ট্রি ১৯৮২ সালে যে পলিসি গ্রহণ করেছে সেই অনুযায়ী যদি আমরা ইকোলজিক্যাল ব্যালেন্স অ্যান্ড এনভারনমেন্টাল স্টেবিলিটি আনতে চাই তাহলে তাঁরা যে সুপারিশগুলি করেছেন সেগুলিকে আমাদের কার্যকর করা দরকার। আমার বেশি সময় না থাকার জন্য আমি শুধু সিক্সথ ফাইভ ইয়ার প্ল্যান এবং সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যান সম্বন্ধে দু'একটা কথা বলতে চাই। সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যানে কেন্দ্রীয় সরকার ৬৯২ কোটি টাকা ধরেছিলেন, তার পরের বছর তার ১০ গুণ টাকা ধরা হয়েছে।

কিন্তু সেই পরিমাণে টাকা সরকার আপনার হাতে তুলে দেননি, আপনি যে টাকা পেয়েছেন তুলনামূলকভাবে বিচার করলে তা অনেক কম। ৫৮ কি ৫৬ কোটি টাকা পেয়েছেন, ২০ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে নিয়েছেন কিন্তু যে কাজ করতে যাচ্ছেন সেই তুলনায় অত্যন্ত কম। আরও বাজেট করা উচিত ছিল। আমি এখানে শুধু আপনার কাছে এইটুকু বলব যে আমাদের কি করণীয় ছিল সেইটুকু দেখবেন। আপনি শেষের দিকে যে ১, ২, ৩, ৪ করে বলেছেন যে কথা তাতে আপনি আশা এবং বিশ্বাস করেছেন যে সেই পর্যায়ে পৌছাতে পারবেন। আপনাকে বলব যেমন ফডার-ট্রাইবাল এরিয়ার লোকে গাছপালা কেটে নষ্ট করছে—ফডার প্রোডাকশন করার জন্য কল্যাণী আছে, এবং কল্যাণীতে চেষ্টা হয়েছে, কিন্তু কল্যাণীতে আপনারা যে টারগেট ধার্য করেছিলেন, ফডার তৈরি করার জন্য যে টারগেট ছিল তাকে ১৯৮৫-৮৬ সালে ৫৩ টন কম হয়েছিল, ১৯৮৬-৮৭তে ৭২ এবং ১৯৮৭-৮৮তে ৪৬ টন ফডার তৈরি করতে পারা যায়নি। এই জন্য সকলে গরু, বাছুর চরাতে নিয়ে যায় এবং গাছপালা তাতে নষ্ট করে, ঠিক রাখতে পারা যায়নি। হল্ট ডিফরেস্ট্রেশন সেভেন্থ প্ল্যানে এই কথা বলা হয়, কিন্তু এটা খুবই কঠিন কাজ এবং এই কঠিন কাজ করতে গেলে আপনার সৈন্যসামন্ত নিয়ে অর্থাৎ আপনার যে ফোর্স আছে সেই ফোর্সকে ভালভাবে কাজে লাগাতে হবে। একটু আগেই তো শুনলেন যে সুন্দরবনের অনেক কাঠ কেটে নিয়ে চলে এসেছে, এবং সেগুলি এখানে এসে পড়ে আছে। আমরা এটা হেক্টোরাইজ বাড়াবার চেষ্টা করছি। আমি আপনাকে স্মরণ করিয়ে দিচ্ছি ফুয়েল উড এবং ফডার প্ল্যানটেশন তৈরি করার জন্য যে জমি যখন আমাদের এখানে ল্যান্ড রিফর্মস অ্যাক্ট হল তখন সমস্ত গ্র্যাস ল্যান্ডগুলি নিয়ে নিল, এখন আপনাকে গ্র্যাস এবং গ্র্যাজী ল্যান্ড তৈরি করতে হবে, যেখানে আগে গরু, মোষ ইত্যাদি চরত ঐ আইনের ফলে ভেস্টেড জমিগুলি চাষের জমিতে

রূপান্তরিত হয়ে গেল, তখন কেউ চিন্তা করেনি যে এইগুলির প্রয়োজনীয়তা আছে। নতুন আইনের অ্যামেন্ডমেন্ট হল ল্যান্ড রিফর্মস আইন অ্যামেন্ড হল এবং তার জন্য বাগানগুলি চলে গেল। তাই আজ আপনাকে মহীরুহ তৈরি করতে হবে, সেই মহীরুহ আজ আমরা তৈরি করতে পারছি না। যে গাছ আকাশের মেঘকে টানতে পারবে এবং দীর্ঘদিন প্রায় ৬০ থেকে ৮০ বছর বাঁচবে তাকে মহীরুহ বলে, কিন্তু ইকলজি তার বিরুদ্ধে যাচ্ছে। আমি আপনাকে একটা হিসাব দিয়েছিলাম, বোধহয় মনে আছে, আমি হিসাবগুলি আপনাকে দিচ্ছি। প্রোডাকশন কত কমে যাচ্ছে, আমরা অন্যান্য স্টেটের সঙ্গে যদি তুলনা করে দেখি তাহলে দেখা যাবে প্রোডাকশন কত কম করছি। সেখানে পাল্প, ম্যাচউড, ফায়ারউড কেন, গ্র্যাস সমস্ত মিলিয়ে হিসাব করে দেখলে আমাদের যে সুবিধাগুলি আছে তা থাকা সত্ত্বেও আমাদের প্রোডাকশন অনেক কম।

[6-00—6-10 P.M.]

পাঞ্জাব তার থেকে অনেক কম থাকা সত্ত্বেও সেখানে প্রডাকশন অনেক বেশি। অন্যান্য জায়গায়ও প্রডাকশন অনেক বেশি। ...(লালবাতি)..... যা হোক, স্ট্যাটিসটিকাল ফ্যাক্টস অ্যান্ড ফিগারস দেবার সময় নেই, তবে শুধু এটুকু বলে যাই যে, আপনি যে কাজ করছেন সেটা সুন্দর মিষ্টি কথার মাধ্যমে রূপায়িত করবার কথা বলছেন, কিন্তু এটা হার্ড টাসক্ ফর ইউ। সেদিক থেকে লক্ষ্য রেখে গাছ চুরি বন্ধ করবার ব্যবস্থা করুন, কারণ ৯০ কোটি টাকার কাঠ চুরি হয়ে গেছে একটিমাত্র জায়গা থেকে। কোথাকার কথা বলছি নিশ্চয়ই বুঝতে পারছেন। চুরি হয়েছে কংসাবতী সংলগ্ন বনাঞ্চল থেকে।....

(নির্ধারিত সময় শেষে এই সময় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)

**শ্রী সাত্ত্বিক রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে বনমন্ত্রী মহাশয়, যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে দুই-চার মিনিট বলতে চাই। আমি বিরোধী পক্ষের অপূর্ববাবু এবং সত্যবাবুর কথা শুনলাম। ওঁরা বলছিলেন, আগেকার দিনে নাকি বন মহোৎসব হত। কিন্তু তখন দেখা যেত এখানে ওখানে গাছ লাগিয়ে খাওয়া-দাওয়া ইত্যাদি করবার পর তিন দিনও যেত না, গাছগুলি উঠিয়ে নিয়ে যাওয়া হত। সেটা আর এখন হচ্ছে না। ইন্দিরা গান্ধীর সময় কোল ন্যাশনালাইজ করবার পর কয়লার দাম ১০-২০ গুণ বেড়ে গেল, ফলে জ্বালানির অভাবে গাছ নিধন শুরু হল। কিন্তু আমাদের গাছকে রক্ষা করতে হবে। এখানে একজন আমগাছ কাটার কথা বললেন। কিন্তু তাদের আমলে বলা হল, আম গাছ কাটা যাবে না। কিন্তু তারপরই দেখা গেল, রাতারাতি সব আম গাছ শেষ হয়ে গেল। তারপর বলছিলেন যে, জি, এন. এল. এফ. আন্দোলনের ফলে অনেক ক্ষতি হয়েছে। সেটা কারা শিখিয়েছিল? সেদিন একথা মনে ছিল না? গোর্খাল্যান্ড আন্দোলনে কারা মদত জুগিয়েছে? আমাদের সরকার আসার পর জঙ্গল, গাছ অনেক বেড়েছে। চারদিকে যান, ট্রেন লাইনের দুই ধারে দেখুন, মাইলের পর মাইল গাছ লাগানো হয়েছ। স্টাফরা সেখানে রেল স্টেশনের ধারেও গাছ লাগিয়েছে। তবে বনরক্ষা করবার জন্য যেসব স্টাফ রয়েছে তাদের প্রতি কঠোর হতে হবে, কারণ তাদের দুর্বলতার ফলে অনেক গাছ চলে যাচ্ছে। আমি শাল গাছের কথা বলছি। আজকে সেগুলো সব শেষ

হয়ে গেছে। এ--ব্যাপারে পঞ্চায়েত এবং এলাকার ক্লাবগুলোকে জঙ্গল রক্ষার দায়িত্ব দিন, তাদের ইনভল্‌ভ করুন, প্রয়োজনে এরজন্য কমিটি করুন। আজকে তারা যদি প্রতিনিয়ত জঙ্গল দেখাশুনা করেন তাহলে ভাল হয়। আর একটি কথা, সোনাঝুড়ী, ইউক্যালিপটাস গাছ না লাগিয়ে, বট, অশ্বত্থ, আম, জাম ইত্যাদি গাছ লাগাবার চেষ্টা করুন। এর ফলে গাছগুলো ছায়াও দেবে, আবার গ্রামের মানুষ ফল খেয়ে বাঁচবে। এই বলে বাজেটকে সমর্থন করে শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী তাঁর ব্যয়-বরাদ্দ উপস্থাপন করতে গিয়ে ৩য় পরিচ্ছেদে বলেছেন, 'ভোরের আকাশে আলোর আভা ফুটেছে। যদিও কুয়াশা এখনও কাটেনি।' এরসঙ্গে আপনি যদি ভৈরবী রাগটা জুড়ে দিতেন তাহলে আরও সুন্দর হত। দেশের প্রধানমন্ত্রী যখন প্রথমে তাঁর বক্তব্য রেখেছিলেন তখন তিনি কুয়াশাচ্ছন্ন পরিবেশের কথা বলেছিলেন। এখানে আমরা দেখলাম বনমন্ত্রী কুয়াশার কথা আমদানি করেছেন। তাঁর বক্তব্যের ষষ্ঠ অনুচ্ছেদে বলেছেন, 'বন ও সন্নিহিত অঞ্চলের লোকের সাথে কর্মচারিদের যে এখনও সরাসরি বিবাদ বাধেনি তার কারণ বনের প্রতি তাদের অকুণ্ঠ ভালবাসা।' এটা কি সত্যি? আমাদের ঝাড়গ্রামে সেখানকার ফরেস্ট অফিসার আপনার দলের নির্বাচিত সদস্যদের দ্বারা কিভাবে লাঞ্ছিত হয়েছিলেন? ঐ অফিসার যখন কিছু লোক যারা বন থেকে কাঠ কেটে নিয়ে যাচ্ছিল তখন ধরে নিয়ে অফিসে আসেন। আপনার দলের লোকেরাই কাঠ কেটে নিয়ে পালাচ্ছিল। আপনার দপ্তরের সৎ অফিসার সেই কাঠ আটক করেছিলেন। এই পরিপ্রেক্ষিতে আপনার দলের লোকেরা মিছিল করে এসে তাঁকে অফিসের মধ্যেই পর্যুদস্ত করেছিল। এই ঘটনা তো আপনার জানা আছে, আপনি কি পদক্ষেপ নিয়েছেন? মেদিনীপুরের শেষ প্রান্তে ওড়িষ্যা বর্ডারের কাছে কোটি কোটি টাকার কাঠ আপনার দলের মদতপুষ্ট বনের ডাকাতরা যারা পাচার করছিল তাদের বিরুদ্ধে আপনি কী পদক্ষেপ নিয়েছেন, এটা আপনি আমাদের এখানে আজকে জানাবেন। তরাই এবং শিলিগুড়িতে সরকারি দলের নায়কদের মদতে বনের কাঠ পাচার হয়, আজ অবধি তারজন্য কটা এফ. আই. আর. হয়েছে? কত কুইন্ট্যাল কাঠ আপনি সীজ করেছেন, কতজনকে আপনি প্রসিকিউট করেছেন? এ সম্বন্ধে সমস্ত তথ্য আপনি আজকে হাউসে দেবেন। আপনি 'কুয়াশা' তো দেখবেনই, কারণ আপনার চোখে ছানি পড়েছে। তবে সেই ছানি সত্যিকারের ছানি নয়, দুর্নীতির ছানি আপনার চোখে পড়েছে। সেজন্য আপনি কাব্য লিখছেন, কবিতা লিখছেন, আকাশে কুয়াশা দেখছেন। তবে একটা ব্যাপারে আপনাকে ধন্যবাদ দিই, এটা বাস্তব কথা, আপনি মানুষের ক্ষুধাকে সামনে খুলে রেখে বলেছেন, ক্ষুধার তাড়নায় মানুষ বনসম্পদ হরণ করছে। এটা কি সত্যি কথা? মানুষের দারিদ্রতা থাকতে পারে, এই দারিদ্রতা মানুষের অহঙ্কার হতে পারে। কিন্তু সামগ্রিকভাবে দুর্নীতি এবং স্বজন-পোষণ, ডাকাতকে মদত দেওয়া, তাকে কাব্যিক ঢঙে যেভাবে আপনি প্রকাশ করেছেন সেটা মর্মান্তিক। এর নিন্দা এবং প্রায়শ্চিত্ত আপনাকে বহন করতে হবে। আপনার দপ্তরের বাজেটে ৫৫ কোটি টাকা এবং তার সঙ্গে আরও ১৩ কোটি টাকা আছে, আমি প্রস্তাব করছি—আপনি তো মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সদস্য—আপনি মন্ত্রিসভার কাছে এই প্রস্তাব রাখুন ২১৬ কোটি টাকা জওহর রোজগার যোজনায় গ্রাম পঞ্চায়েতের সদস্যরা গত আর্থিক বছরে পেয়েছে, তারমধ্যে ২৫ পারসেন্ট ম্যানডেটোরিলি সোশ্যাল ফরেস্ট্রিতে কাজে লাগানোর জন্য নির্দেশ

আছে। এই সামাজিক বনসৃজন-এর কাজে জওহর রোজগার যোজনার সেই টাকাটা পঞ্চায়েত দপ্তরের সঙ্গে কথা বলে আপনার দপ্তরে নিয়ে এসে বৈজ্ঞানিক ভিত্তিতে আপনি যদি বনসৃজনের ক্ষেত্রে রূপ দিতে পারেন তাহলে পশ্চিমবঙ্গের যে সিচুয়েশন, ভৌগলিক যে পরিস্থিতি, মর্মান্তিক যে অবস্থা তাকে সুন্দর করা যেতে পারে। আমি আপনার কাছে একটা প্রশ্ন করতে চাই। কলকাতার কাছে যে চিড়িয়াখানা আছে, সেটিকে সরিয়ে নিয়ে গিয়ে সোনারপুরের কাছে উন্মুক্ত চিড়িয়াখানা করা হবে বলা হচ্ছে। টাকা কোম্পানির কাছে তো সবকিছু লীজ দিয়েছেন এবং ঐতিহাসিক চিড়িয়াখানাটিকে সর্বনাশ করেছেন। এখন শুনছি, কলকাতার চিড়িয়াখানাটিকে তুলে নিয়ে সোনারপুরে নিয়ে যাচ্ছেন? এ সম্বন্ধে আমাদের এখানে জানাবেন।

(এই সময়ে লালবাতি জ্বলে ওঠে এবং মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়।)

**श्री शालीव टाप्पू :** माननीय उपाध्यक्ष महोदय, वन-मंत्रीने आज जो बजट पेस किया हैं, मैं उसका समर्थन करता हूँ। साथ ही विरोधी पक्षकी वारे से जो कटमोशन लाया गया हैं, मैं उसका विरोध करता हूँ जिस तरह वन और मनुष्य लोगों का सम्पर्क हैं, उसी तरह से वन हमारे देश को आर्थिक सम्पत्ति हैं और उसका अत्यधिक प्रभाव भी हैं। आज हम देखते हैं कि जिस तरह से हमारे यहां वनका खय किय हो रहा हैं, उसको रोकना न सिर्फ प्रशासन का काम हैं और न तो सिर्फ सरकार का काम हैं, उसको रोकने का काम जन साधारम और जनता का भी हैं। उस इलाको में जहाँ मैं रहता हूँ वहाँ पर जंगल की वहुतायत हैं। वहाँ हम देखते हैं और जानते भी हैं कि फारेस्ट डिपार्टमेन्ट के हरकर्मचारी के घर में फर्नीचर है—शोएभ के फरनीचर, साल के फर्नीचर और तरह न के जंगल के काट का फर्नीकर हैं इसको रोकने के लिए क्या सरकार ने कोई व्यवस्था की हैं? अगर नहीं की हैं तो सरकार विचार करे कि उन फारेस्ट डिपार्टमेन्ट के कर्मचारियों को कैसी सजा देने की व्यबस्था होनी चाहिए? वन सम्पत्ति की रक्षा उसी प्रकार होनी चाहिए, जिस प्रकार सोशन फारेस्ट्री की सुरक्षा का प्रयास करते हैं। एकतरफ सोशन फारेस्ट्री के माध्यम से वृक्षारोपण हो रहा हैं, दूसरी तरफ वन का जो नुकशान हो रहा हैं, इसे रोकना हमारा परमकर्त्तब्य हैं।

आज जो लोग फरेस्ट में रहते हैं—उनकी फारेस्ट में रहने के लिए फारेस्ट में सुरक्षा देने का नैतिक दायित्व हैं। फारेस्ट में रहने वालों के लिए न तो स्वास्थ की व्यबस्था हैं, नतो शिक्षा की व्यबस्था हैं, न तो पीते के पानी की व्यवस्था हैं और न तो आनागभन केयसा धन की व्यवस्था हैं। मैं माननीय मंत्री महोदय से अनुरोध करुँगा कि सिचाई की व्यवस्था करों उनकी शिक्षा—स्वास्थ-पीने का पानी-आनागमन के साधन की ववस्था करे। इन सवं बातों की व्सवस्था करना निहायत् ही जरुरी हैं। क्योंकि ऐसी व्यवस्था कर देने से ये लोग फारेस्ट की सुरक्षा कर सकते हैं।

अन्त में मैं इस बजट का समर्थन करता हूँ और काटमोशन विरोधिता करता हूँ।

[6-10—6-20 P.M.]

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বনমন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন জানিয়ে দু'একটি কথা বলতে চাই। তিনি এই বিভাগটিকে প্রথম থেকেই খুব সাফল্যের সঙ্গে এগিয়ে নিয়ে যাচ্ছেন। বিশেষ করে সামাজিক বনসৃজন প্রকল্প আজকে পশ্চিমবঙ্গের চেহারা পাল্টে দিচ্ছে। রাস্তাঘাট, গ্রামেগঞ্জে সর্বত্র চেহারা পাল্টে গেছে। আগে যেখানে গ্রামেগঞ্জে এবং জেলাগুলিতে মরুভূমিতে পরিণত ছিল আজকে সেখানে কয়েক বছরের মধ্যে সবুজে সবুজে পরিপূর্ণ করার জন্য মাননীয় মন্ত্রী আপ্রাণ চেষ্টা করে চলেছেন। তবে আমি বুঝতে পারলাম না তাঁর বাজেট বক্তৃতার তৃতীয় প্যারাগ্রাফে তিনি ভাষণ দিয়েছেন যে, গরিব মানুষরাই যেন বনের শত্রু। আমার মনে হয় বনের গরিব মানুষরা বনের শত্রু নয়, এক শ্রেণীর ধনিক শ্রেণী যারা অর্থের লোভে বনসৃজন তুলে অর্থের কুঠারাঘাতে বনকে ধংস করছে। আমি অন্তত তাদেরই বনের শত্রু বলে মনে করি। তারা যেভাবে বনকে ধংস করে চলেছে তার প্রতিকার হওয়া দরকার। তারজন্য কঠোর নিয়ন্ত্রণ হওয়া দরকার। আমি তাঁর বাজেট বক্তৃতাকে পূর্ণ সমর্থন করে স্মরণ করিয়ে দিতে চাই যে, ভোরের আকাশ হল ভেবেছি কষ্ট কাটল কিন্তু কষ্ট এখনও কাটেনি। এই বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আরেকটি কথা বলতে চাই সেটা হচ্ছে যে, তাঁর এই বাজেট ভাষণের মধ্যে দিয়ে একজন সুসাহিত্যিক এবং সুলেখককে পেলাম।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ডাঃ মানস ভুঁইয়া আমার এই ব্যয়বরাদ্দের বাজেটকে কেন যে উপলব্ধি করতে পারলেন না তা বুঝতে পারলাম না। পশ্চিমবঙ্গের মানুষ হিসাবে এবং ঐতিহ্য দেখে তাঁর তো আনন্দিত হওয়া উচিত ছিল। আমার এই লেখার মধ্যে তো একটা সুর আছে, ছন্দ আছে, তাল আছে এবং এরই মধ্যে তো কঠিন কঠোর গদ্য আছে, একটা মাধুর্য আছে। তিনি সেটা উপলব্ধি করতে পারলেন না। আপনারা সবটাই কবিতা মনে করবেন না, এরমধ্যে গদ্যও আছে। আসলে আমার উচিত ছিল মেঘমল্লার বাজানো।

এখানে বলা ভাল সত্যরঞ্জনবাবু বলছিলেন আমাদের রেভিনিউ কমে আসছে। আমি আগেও জঙ্গল নিয়ে আলোচনা করেছি রাজীব গান্ধীর সঙ্গে, তখন রাজীব গান্ধী বলেছিলেন কমপ্লিট মোরেটোরিয়াম করুন, এটা হিমালয়ান গ্রীন নিয়ে আলোচনার সময় উনি বলেছিলেন কমপ্লিট মোরেটোরিয়াম করুন। কোনও জায়গায় গাছ কাটবেন না, তখন আমি বললাম সেটা সম্পূর্ণভাবে করা সম্ভব নয়। সুতরাং রেভিনিউ কমবেই, জঙ্গল কেটে রেভিনিউ বাড়াও এই প্রচার আর চলবে না। এর পরের প্রশ্নে আসছি হাতি নিয়ে—বিহারে সেখানে জঙ্গল কেটে ফেলায় ঘর ভেঙে হাতি এখানে চলে আসছিল, আর সেই সময় বিহারে আপনাদের সরকার ছিল এর জন্য তো তারাই দায়ী। এবারে পাখির প্রশ্নে আসছি—আপনাদের জানাই আমরা শুধু পাখী গুনিনা তার পাখাও গুনি, পাখা গুনে দেখেছি পাখির আসার সংখ্যাও বেড়েছে। তাজ হোটেল করে পাখি আটকানো সম্ভব নয়, যে পাখি আসে সুদূর সাইবেরিয়া থেকে সেখানে তাজ হোটেল থাকলে তার কোনও বাধা সৃষ্টি হয় না। তাই চিড়িয়াখানাও ওখানেই থাকবে। ওপেন এয়ার জু-কনসেপ্ট এটা অন্য জিনিস, এটা অন্য ধরনের জু—এটা নিয়ে আমরা পরে আলোচনা করব। দার্জিলিং-এর ব্যাপারটাও জানেন, দার্জিলিং এখন সবুজ হচ্ছে,

দার্জিলিঙে যদি আবার নতুন করে আগুন না লাগান তাহলে ওখানে সবুজ থাকবে। বোটানিকসের ব্যাপারটা আমি পরে বলব যদি সময় পাই, আগে আপনাদের প্রশ্নের উত্তর দিই, যতটা সম্ভব, তা নাহলে আর পরে সময় হবে না। একটা কথা এখানে বলি উন্নত দেশের জঙ্গলের ব্যাপারে অপূর্ববাবু বললেন—ওদের দেশে জঙ্গল আছে বলেই আমাদের দেশে জঙ্গল নেই—এটা বুঝতে হবে এনটায়ার থার্ড ওয়ার্ল্ডের কান্ট্রিতেই এই অবস্থা। ট্রপিকাল রেইন ফরেস্ট নিয়ে প্রশ্ন উঠেছে—ট্রপিকাল রেইন ফরেস্ট বিলুপ্তির পথে, জাপানের কথা বললেন, জাপান ছাড়াও মালয়েশিয়া সিঙ্গাপুর থেকে জঙ্গলের কাঠ বাইরে চলে যাচ্ছে। ট্রপিক্যাল রেইন ফরেস্টের অস্তিত্ব ক্রমশ বিপর্যয়ের মুখে। আজকে এর বিরুদ্ধে সমস্ত বিশ্ব সচেতন, আজকে যদি ট্রপিক্যাল ফরেস্ট খতম হয়ে যায় তাহলে পৃথিবীর দুর্ভোগ হয়ে যাবে এবং তার মাসূল সকলকে দিতে হবে। কার্বন ডাই অক্সাইড এবং কার্বনের লোড যদি ট্রপিক্যাল রেন ফরেস্ট কিছুটা লাঘব না করতে পারে তবে একটা মারাত্মক বিপদ হতে পারে। আমরা অনেকগুলি কাজ করেছি বাজেটটা যদি ভাল করে পড়েন তাহলে দেখতে পাবেন আমরা অনেকগুলি কর্পোরেশনও গঠন করেছি। আমরা একটা মাল্টিপ্রোণ অ্যাটাক করতে চাই, কিন্তু এটা এখানে সম্পূর্ণভাবে প্রয়োগ করার ক্ষেত্রে কিছু সমস্যা আছে, এখানে জ্বালানির সমস্যা আছে, জ্বালানীর সমস্যা যদি দূর করতে না পারি তাহলে জঙ্গলের উপর হাত পড়বে। এইজন্য বলছি আগে দারিদ্র্য দূর করতে হবে, গরিব মানুষের দারিদ্র্যতা দূর করতে না পারলে যতদিন তারা গরীব থাকবে ততদিন জঙ্গলের উপর থেকে হাত ওঠানো সম্পূর্ণভাবে বন্ধ করা যাবে না। মাফিয়াদের ব্যাপারে বলি তাদেরকে দমন করার জন্য সর্বতোভাবে চেষ্টা করা হয়েছে, তাদের উপর আমাদের দুর্বলতা নেই। আমি একটা আইন পাস করেছি তাতে আমরা বাজেয়াপ্ত করে নিচ্ছি মাফিয়াদের অনেক ট্রাক, যেমন আমরা নর্থ বেঙ্গলে ৪৫টি, সাউথ বেঙ্গলে ২২টি মোট ৬৭টি ট্রাক আমরা সিজ করেছি সব মিলিয়ে আমাদের উত্তরবঙ্গের ফিগারটা হচ্ছে ১৯২। সাউথ বেঙ্গলে কিছু কম হতে পারে। আপনারা জানেন ধরা পড়লে জেলে দেওয়ার প্রভিশন আছে, সম্পত্তি কনফিসকেশন করে নেওয়ার ব্যবস্থা আছে। সুন্দরবনকে আমরা রিজার্ভ করেছি, এটা আমাদের বর্তমানে ম্যানেজমেন্ট প্র্যাকটিসে চালু হচ্ছে। আমরা ধীরে ধীরে বাফার জোনে কাজটা নিয়ে আসব, যাতে ম্যানিপুলেশন জোনে কোনও আক্রমণ হলে সেটাকে প্রতিহত করা যায়। আপনারা ন্যাশনাল কমিশন অফ এগ্রিকালচারের রিপোর্ট নিয়ে বললেন তাতে কিন্তু পরিষ্কার বলা হয়েছে যদি আমরা জঙ্গল সংস্কার করতে পারি তাহলে প্রোডাকশন এবং প্রোডাকটিভিটি বাড়বে। ফডার প্রোডাকশন একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন, তাই ফডার নিয়ে আমরা ভাবছি। ফার্ম ফিডিং-এর জন্য আমরা কিছু সবুজ অঞ্চল কভার করার কথা ভাবছি। এই প্রসঙ্গে ওয়ার্ল্ড ব্যাঙ্কের মিঃ ব্যানার্জি যে ডকুমেন্ট প্রকাশ করেছেন সেটা আমাদের হাতে এসেছে।

[6-20—6-30 P.M.]

আমরা আম, জাম, পাকুড় ইত্যাদি গাছ লাগাচ্ছি। আমরা শুরু করেছি তবে সংরক্ষণের প্রশ্ন অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, সেজন্য কতকগুলি স্পেসিয়াসে যেতে হয়। সয়েল কনডিশন বাধ্য করে আমাদের বিশেষ কিছু গাছ লাগানোর জন্য। যে গাছগুলি হয়তো ওই সয়েল কন্ডিশানে হতে পারে। আমরা আপনাদের সামনে এই প্রসঙ্গে কয়েকটি বক্তব্য রাখব। জঙ্গল

রক্ষার জন্য আমরা বার বার বলেছি। বন দপ্তর একলা একলা জঙ্গল রক্ষা করতে পারবেন না। গরিব প্রসঙ্গে আমাকে বলা হল যে, আমি গরিবদের প্রতি সহানুভূতিশীল। আমরা গরিব মানুষদের নানা রকমভাবে বোঝাবার চেষ্টা করছি। তবে এই প্রসঙ্গে একটা কথা বলতে হবে—যে গরিবী দূর না করলে জঙ্গল রক্ষা করা যাবে না এই কথা আমি বার বার বলেছি। আমরা এইবারে নতুন ম্যানেজেরিয়াল প্র্যাকটিসে চলে গেছি। মেদিনীপুরের আড়াবাড়িতে আমরা একটা নতুন রাস্তা দেখেছি। জনগণকে একসঙ্গে নিয়ে আসতে পারি, তাঁদের রুজি রোজগারের সঙ্গে যদি বন, জঙ্গলকে যুক্ত করতে পারি তাহলে বন রক্ষা করা যাবে। সে কথা আমাদের ম্যানেজেরিয়াল প্র্যাকটিসের সরকারি নির্দেশ নামায় বলেছি। ওয়ান ফোর্থ যে অবক্ষয়িত বনভূমি আছে সেখান থেকে রেভিনিউ আর্ন করবে। আপনাদের বেশি কথা বলবার দরকার নেই, কারণ আপনারা আমাকে সেইভাবে আক্রমণ করেননি। গভর্নমেন্ট অফ ইন্ডিয়া, মিনিস্ট্রি অফ এনভায়রনমেন্ট অ্যান্ড ফরেস্ট অ্যান্ড ন্যাচারাল এনভায়রনমেন্টাল বোর্ডের জয়েন্ট সেক্রেটারি একটা সার্কুলার করেছিলেন, রাজীব গান্ধীর জমানার কথা বলছি, সেখানে বলা হয়েছে যে পশ্চিমবাংলার যে মডেল—এই মডেল অনুসরণ করতে। বিশ্বের যত এক্সপার্ট কমিটি এসেছে তাঁরা আমাদের প্রশংসা করেছেন। আমরা আত্মসন্তুষ্টিতে ভুগছি না। সারা দেশে আজকে জঙ্গল ধংস হয়ে যাচ্ছে। আজকে জল, বায়ুর মধ্যে বিপরীত প্রতিক্রিয়া হচ্ছে। অনেক বিপদ আসছে তার সঙ্গে সঙ্গে সমানে সমানে মানুষের সংখ্যা বাড়ছে। মানুষের চাহিদা বাড়ছে। জঙ্গল কমে আসছে। এর ভয়াবহতা লক্ষ্য করে আমরা একটা সুসামঞ্জস্য বক্তব্য আপনাদের সামনে রাখছি এবং রাখছি বলেই ততটা নিষ্ঠুর হতে পারিনি। যদিও ডাঃ ভুঁইয়া বিয়িংএ ডক্টর হি অ্যাজ মাই কলিগ। তবু আমি বলছি ওঁরা এমনভাবে কথা বলছেন—ভঙ্গিটা এই ধরনের—যে আমাদের মধ্যে দুর্নীতি আছে, দুর্নীতি কোথায় সেটা আপনি বলুন। আপনি নিজের আয়নাতে নিজের মুখটা একটু দেখুন। আমার বক্তব্য হচ্ছে, দুর্নীতি দূর করবার জন্য অহরহ প্রচেষ্টা চলছে। আমাকে আপনি বলতে বাধ্য করছেন—যে নুজ রাউন্ড দি টেপ ইজ বিয়িং টাইটন্ড। ধীরে ধীরে দড়িটা শক্ত হয়ে আসছে। সংবাদপত্র নিশ্চয় পড়েন, লেখাপড়া শিখেছেন, ডাক্তারি পাশ করেছেন। আমি এই নিষ্ঠুর কথাটা বলতে চাইছিলাম না। কিন্তু দুর্নীতি তৈরি করেছিলেন আপনারাই এবং সেই জায়গাতে আমাদের কাজ করতে হচ্ছে। সারা ভারতবর্ষের মানুষ জানেন, সারা দেশের মানুষ জানেন দুর্নীতির কোন ডেকের ভিতর আপনারা ডুবেছেন। ইনস্টিটিউশন করেননি? কাজেই মাঝে মাঝে নিজেদের চেহারাটা একটু আয়নাতে দেখছেন এটা আমাদের দুর্ভাগ্য। এটা বিতর্কের ব্যাপার ছিল না। যাঁরা দেখেছিলেন আমাদের ফরেস্ট ডিপার্টমেন্টের অফিসারদের সঙ্গে আমাদের সংখ্যা নিয়ে আলোচনা হয়েছে। গণতন্ত্র প্রতিবাদ করতে শিখিয়েছে। কোথাও ভুল হলে আপনারা বিবেচনা করবেন। আমরা জনসাধারণকে বার বার বলেছি, আমাদের নিষ্ঠুর আঘাত করুন, আমরা সাহায্য করব। তার মধ্যে দুর্নীতি কোথায় পেলেন? তার মানে এই নয় যে, আমরা দুর্নীতি দূর করেছি। দুর্নীতি কমেছে। গরিব মানুষ জঙ্গল রক্ষা করছে। আই মীন এভরি ওয়ার্ড অফ স্ট্যাটিসটিক্স। খুঁটির তার চুরি আগে অনেক হত। এগুলো কমেছে বলতে পারি। আমাদের স্ট্যাটিসটিক্স দেখলে বুঝতে পারবেন। আমরা আজকে যে আইনটা পাস করলাম, এটা সারা ভারতবর্ষে আছে। এটা একটা স্ট্রিনজেন্টল। লরি হোক, ট্রাক হোক আমরা কনফিসকেট করব। এটা সোজা কথা নয়। সিক্সটি ফাইভ নাম্বার অফ ট্রাক আমরা সীজ করেছি এবং এগুলো আমরা কনফিসকেট করতে যাচ্ছি।

সোজা কথা? কাজেই মানুষকে যুক্ত করেছি। আমরা এইকথা বলিনি যে শেষ হয়ে গেছে। বেড়েছে হিসাবটা কোথায় বলুন? আমরা স্টার্ন মেজার নিয়েছি মাফিয়াদের বিরুদ্ধে। আপনারা খবর নেবেন। আপনি ট্রেড ইউনিয়ন করেন, আর্তনাদ অন্য জায়গাতে। ট্রেড ইউনিয়ন যাঁরা করেন তাঁরা হিসাব করবেন। আর্তনাদ করছে মাফিয়ারা, যাঁরা কাঠের মাফিয়া।

আপনাদের তো আর্তনাদ করার কথা ছিল না, আপনাদের উচিত ছিল ধন্যবাদ দেওয়া। কারণ আমরা মাফিয়াদের বিরুদ্ধে দাঁড়িয়েছি, আমরা সেখানে ট্রেনিং দিয়ে লোক বসিয়েছি, স্পেশ্যাল পারমিট নিয়ে সেখানে লঙ্গ রেঞ্জ রাইফেল দিয়েছি, সেখানে স্পিডি ভেহিকেলস্ দিয়েছি এবং যেখানেই খবর পাওয়া যাচ্ছে, সেখানেই আর. টি. এ. সঙ্গে সঙ্গে ঘিরে ধরেছে। আমরা যে ওদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেছি, এ ব্যাপারে আপনারা কিছু বললেন না। আপনারা বললেন অত্যন্ত বেশি কড়া হতে, কিন্তু আমরা গরিব মানুষদের প্রতি নিষ্ঠুর হতে পারিনি। কারণ, আমরা গরিব, মধ্যবিত্ত মানুষদের সঙ্গে থেকেছি, আমরা দারিদ্র্য দেখেছি, আমরা অনাহারে মৃত্যু দেখেছি, জানি না, মানসবাবু অনাহারে মৃত্যু দেখেছেন কিনা। আমরা দেখেছি, আমরা জানি, তাই আমরা গরিব মানুষদের প্রতি নিষ্ঠুর হতে পারি না। তবে এই গরিব লোকগুলোকে নিয়ে আমরা আজকে জঙ্গলে ১৪০০ কমিটি করেছি, মোর দ্যান ১৪০০ কমিটি, ফাংশন করছে, আই উইল সো দি ফরেস্ট, আজকে চলুন গঙ্গাজলঘাটিতে, ২২ পারসেন্ট জায়গা আজকে সেখানে জঙ্গল, সেখানেও দেখাব। আর ঝাড়গ্রামের কথা আপনারা বললেন—ঝাড়গ্রামকে আপনারা উত্যক্ত করবার চেষ্টা করেছেন, বিচ্ছিন্নতাবাদ আন্দোলনকে উস্কাবার চেষ্টা করেছেন, এগুলো ভুলে গিয়ে সমালোচনা করলে হবে না, বিচ্ছিন্নতাবাদ আন্দোলনের পশ্চাদভূমি ঝাড়গ্রাম, এটা আমাদের লক্ষ্য করতে হবে, এটা আপনাদের ভুলে গেলে হবে না। আপনারা আমাকে এই লোকগুলোর প্রতি নিষ্ঠুর হতে বলছেন, আমাকে আপনারা ক্ষমা করবেন, আমরা তাদের বুঝিয়েসুঝিয়ে জঙ্গল রক্ষার ব্যাপারে নিয়ে এসেছি। আপনারা আমাকে বললেন—গরিব মানুষদের প্রতি নিষ্ঠুর হতে আমি পারছি না, আমি বলি, এটা যদি অপরাধ হয়, তাহলে ক্ষমা করবেন; এই অপরাধ আমি চিরদিনই করব। আপনারা কোনও কালচারের কথা বলছেন জানি না, আমি সেই কালচারে বড় হইনি। আপনারা ভুল করছেন, গরিব মানুষরা জঙ্গল ধংস করছে না, তারা জঙ্গল রক্ষা করছে, আর মাল্টিন্যাশনাল কোম্পানি, মনোপলি কোম্পানি, ইনক্লুডিং ফরেন মনোপলি কোম্পানি তারা জঙ্গল নষ্ট করছে। দেখবেন জাপানে ৬৬ পারসেন্ট কাঠ সিঙ্গাপুর ও মালয়েশিয়া থেকে আমদানি করতে হয়। যাই হোক, আপনারা আমার প্রতি খুব বেশি নিষ্ঠুর হতে পারেননি, আমি বাজেট বক্তৃতায় আমার সব কথা বলেছি, আপনারা গিয়ে অনুধাবন করবেন, এই কথাগুলি বলে বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে, আমার বরাদ্দ যেটা রেখেছি, আপনারা সকলে সেটা গ্রহণ করবেন, এই আশা রেখে এই বিশ্বাস রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-30—6-50 P.M.]

## Demand No. 48

The motions (Cut motion Nos. 1 to 3) moved by Shri Apurbalal Majumder that the amount of Demand be reduced by Rs. 100/- were there put and lost.

The motion of **Dr. Ambarish Mukhopadhyay** that a sum of Rs. 10,34,09,000 be granted for expenditure under Demand No. 48, Major Heads : "2402—Soil and Water Conservation and 4402—Capital Outlay on Soil and Water Conservation."

(This is inclusive of a total sum of Rs. 2,58,52,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

**Demand No. 52**

The motions (Cut motion Nos. 1 to 5) moved by Shri Apurbalal Majumder, Shri Sultan Ahmed and Shri Saugata Roy that the amount of Demand be reduced by Rs. 100/- were there put and lost.

The motions of **Dr. Ambarish Mukhopadhyay** that a sum of Rs. 55,85,36,000 be granted for expenditure under Demand No. 52, Major Heads : "2406—Forestry and Wild Life (Excluding Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling) and 4406—Capital Outlay on Forestry and Wild Life."

(This is inclusive of a total sum of Rs. 13,96,34,000 already voted on account in March, 1990.) was then put and lost.

**Demand No. 36**

The Motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 30,72,40,000 be granted for expenditure under Demand No. 36, Major Heads : "2216—Housing, 4216—Capital Outlay on Housing and 6216—Loans for Housing."

(This is inclusive of a total sum of Rs.7,68,10,000 already voted on account in March, 1990.) was then put and a division was taken with the following result.

**AYES**

Abdul Quiyom Molla, Shri

Abdur Razzak Molla, Dr.

Adak, Shri Kashinath

Bagdi, Shri Lakhan

Bal, Shri Shakti Prasad

Bauri, Shri Haradhan

Bhatacharyya, Shri Gopal Krishna

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kumud Ranjan

Chaki, Shri Swadesh
Chatterjee, Shri Dhirendra Nath
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Ananda Gopal
Das, Shri Paresh Nath
De, Shri Bibhuti Bhusan
Doloi, Shri Siba Prasad
Ghosh, Shrimati Minati
Ghosh, Shri Satyendranath
Habib Mustafa, Shri
Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Kisku, Shri Laksmi Ram
M. Ansaruddin, Shri
Maity, Shri Gunadhar
Majhi, Shri Raicharan
Malik, Shri Sreedhar
Mamtaz Begum, Shrimati
Mandi, Shri Rampada
Mitra, Shrimati Jayashree
Mohanta, Shri Madhabendu
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhansu Sekhar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal

Naskar, Shri Sundar
Neogy, Shri Brajo Gopal
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta
Roy, Shri Mrinal Kanti
Roy, Shri Sada Kanta
Roy, Shri Sattik Kumar
Roy, Shri Tapan
Saha, Shri Kripa Sindhu
Saren, Shri Ananta
Satpathi, Shri Abani Bhusan
Sen, Shri Dhiren
Sen, Shri Sachin
Singha, Shri Suresh
Sinha, Shri Santosh Kumar
Toppo, Shri Salib
Tudu, Shri Bikram
Tudu, Shri Durga

**NOES**

Abdus Sattar, Shri
Bapuli, Shri Satya Ranjan
Bhunia, Dr. Manas
Laha, Shri Prabuddha
Majumdar, Shri Apurbalal
Mukhopadhyay, Shri Subrata
Pande, Shri Sadhan

**Abst** : Sarkar, Shri Deba Prasad.

The Ayes being 67 and Noes 7 the motion was passed.

**Demand No. 1**

The motion of **Shri Abdul Quiyom Molla** that a sum of Rs. 3,80.60,000 be granted for expenditure under Demand No. 1, Major Head : "2011—State Legislatures".

(This is inclusive of a total sum of Rs. 95,15,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

**Demand No. 3**

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 84,60,000 be granted for expenditure under Demand No.3, Major Head : "2013—Council of Minister".

(This is inclusive of a total sum of Rs. 21,15,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

**Demand No. 5**

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 6.76.86,000 be granted for expenditure under Demand No. 5, Major Head : "2015—Elections".

(This is inclusive of a total sum of Rs. 1,69,22,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

**Demand No. 6**

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 2,40,64,000 be granted for expenditure under Demand No. 6, Major Head : "2020—Collection of Taxes on Income and Expenditure".

(This is inclusive of a total sum of Rs, 60,16,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

**Demand No. 9**

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 16.76,000 be granted for expenditure under Demand No.9, Major Head : "2035—Collection of Other Taxes on Property and Capital Transactions".

(This is inclusive of a total sum of Rs. 4,19,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

**Demand No. 10**

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 12,83,52,000 be granted for expenditure under Demand No. 5, Major Head : "2039—State Excise".

(This is inclusive of a total sum of Rs. 3,20,88,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

**Demand No. 11**

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 19,35,76,000 be granted for expenditure under Demand No. 11, Major Head : "2040—Sales Tax".

(This is inclusive of a total sum of Rs. 4,83,94,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

**Demand No. 13**

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 8,87,78,000 be granted for expenditure under Demand No. 13, Major Head : "2045—Other Taxes and Duties on Commodities and Services".

(This is inclusive of a total sum of Rs. 2,21,95,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

**Demand No. 14**

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 3,41,80,000 be granted for expenditure under Demand No. 14, Major Head : "2047—Other Fiscal Services".

(This is inclusive of a total sum of Rs. 85,45,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

**Demand No. 16**

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 60,75,000 be granted for expenditure under Demand No. 16, Major Head : "2049—Interest Payments".

(This is inclusive of a total sum of Rs. 15,19,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

**Demand No. 20**

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 15,29,73,000 be granted for expenditure under Demand No. 20, Major Head : "2054—Treasury and Accounts Administration".

(This is inclusive of a total sum of Rs. 3,82,44,000 already voted on account in March, 1990.) was then put and a division was taken with the following result

AYES

Abdul Quiyom Molla, Shri
Abdur Razzak Molla, Dr.
Adak, Shri Kashinath
Bagdi, Shri Lakhan
Bal, Shri Shakti Prasad
Bauri, Shri Haradhan
Bera, Shri Bishnupada
Bera, Shrimati Chhaya
Bhattacharya, Shri Gopal Krishna
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Kumud Ranjan
Chaki, Shri Swadesh
Chakrabarty, Shri Jatin
Chatterjee, Shri Dhirendra Nath
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Ananda Gopal
Das, Shri Paresh Nath
De, Shri Bibhuti Bhusan
Doloi, Shri Siba Prasad
Ghosh, Shrimati Minati
Ghosh, Shri Satyendranath
Habib Mustafa, Shri
Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Kisku, Shri Laksmi Ram
M. Ansaruddin, Shri
Maity, Shri Gunadhar
Majhi, Shri Raicharan
Malik, Shri Sreedhar
Mamtaz Begum, Shrimati
Mandi, Shri Rampada

Mitra, Shrimati Jayashree
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Mir Quasem
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sailendra Nath
Mondal, Shri Sudhansu Sekhar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Naskar, Shri Sundar
Neogy, Shri Brajo Gopal
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Mrinal Kanti
Roy, Shri Sada Kanta
Roy, Shri Tapan
Saha, Shri Kripa Sindhu
Saren, Shri Ananta
Satpathi, Shri Abani Bhusan
Sen, Shri Dhiren
Sen, Shri Sachin
Singha, Shri Suresh
Sinha, Shri Santosh Kumar
Toppo, Shri Salib

Tudu, Shri Bikram
Tudu, Shri Durga

**NOES**

Abdus Sattar, Shri
Bapuli, Shri Satya Ranjan
Bhunia, Dr. Manas
Majumdar, Shri Apurbalal
Mukhopadhyay, Shri Subrata
Pande, Shri Sadhan

**Abst :** Sarkar, Shri Deba Prasad.

The Ayes being 67, Noes 6 the motion was passed.

**Demand No. 28**

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 1,49,97,94,000 be granted for expenditure under Demand No. 28, Major Head : "2071—Pensions and Retirement Benefits".

(This is inclusive of a total sum of Rs. 37,49,49,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

**Demand No. 29**

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 5,92,36,000 be granted for expenditure under Demand No. 29, Major Head : "2075—Miscellaneous General Services".

(This is inclusive of a total sum of Rs. 1,48,09,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

**Demand No. 46**

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 8,77,44,000 be granted for expenditure under Demand No. 46, Major Heads : "2252—Other Social Services, 4250—Capital Outlay on Other Social Services and 6250—Loans for Other Social Services".

(This is inclusive of a total sum of Rs. 2,19,36,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

### Demand No. 64

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 35,87,78,000 be granted for expenditure under Demand No. 64, Major Heads : "2051—Hill Areas and 6551—Loans for Hill Areas".

(This is inclusive of a total sum of Rs. 8,96,94,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

### Demand No. 65

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 20,61,99,000 be granted for expenditure under Demand No. 65, Major Heads : "2575—Other Special Areas Programme and 4575—Capital Outlay on Other Special Areas Programmes".

(This is inclusive of a total sum of Rs. 5,15,50,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

### Demand No. 72

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 53,00,000 be granted for expenditure under Demand No. 72, Major Head : "2810—Non-Conventional Sources of Energy".

(This is inclusive of a total sum of Rs. 13,25,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

### Demand No. 83

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 16,95,62,000 be granted for expenditure under Demand No. 83, Major Head : "3451—Secretariat-Economic Services".

(This is inclusive of a total sum of Rs. 4,23,90,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

### Demand No. 85

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 5,13,69,000 be granted for expenditure under Demand No. 85, Major Head : "3454—Census, Surveys and Statistics".

(This is inclusive of a total sum of Rs. 1,28,42,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

## Demand No. 99

The motion of **Dr. Ashim Kumar Dasgupta** that a sum of Rs. 21,00,60,000 be granted for expenditure under Demand No. 99, Major Heads : "7610—Loans to Government Servants etc., and 7615—Miscellaneous Loans".

(This is inclusive of a total sum of Rs. 10,00,15,000 already voted on account in March, 1990.) was then put and agreed to.

## ADJOURNMENT

The House was adjourned at 6-48 p.m. till 1 p.m. on Wednesday, the 16th May, 1990 at the Assembly, Houses Calcutta-1.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 15th May, 1990 at 1.00 p.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 7 Ministers, 3 Ministers of State, and 165 Members.

[1-00—1-10 P.M.]

## CALLING ATTENTION

**Mr. Speaker:** I have received one notice of Calling Attention, namely:

| | |
|---|---|
| Reported bomb explosion inside 'Santi Talkies' at Sainthia, Birbhum resulting in death of one Person | Shri Ananda Gopal Das<br>Shri Dhiren Sen, and<br>Shri Tapan Ray. |

Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Abdul Quiyom Molla:** On the coming 18th.

**মিঃ স্পিকারঃ** আমার এখানে লিস্টে একটা স্টেটমেন্টের কথা ছাপা আছে। কিন্তু আজকে কয়েকটা স্টেটমেন্ট হওয়ার কথা ছিল। অন চাইল্ড ম্যারেজ সম্পর্কে মন্ত্রী মহাশয় প্রথমে স্টেটমেন্ট দিন।

## STATEMENT UNDER RULE 346

**Shri Abdul Quiyom Molla:** Mr. Speaker Sir, I rise to make this Statement in response to the reference made by Smt. Maharani Konar, M.L.A. and Shri Amar Banerjee, M.L.A. during zero hour on 14th May, 1990, relying on a news item published in the Sunday Supplement of Telegraph on the 13th May, 1990, of an incident of Child Marriage in Midnapore district. As per your kind direction I am making the Statement.

The father of the child bride, Shri Lakshman Chandra Mal, owner of a stationery shop at Sreerampur village, had earlier lost four children, all of whom died within three years of their birth. As a sequel to this tragedy, Smt. Chandana Mal, wife of Lakshman Mal, became somewhat mentally deranged and had once also attempted to commit suicide. However, the family seemed to be convinced that they were plagued by a curse and on the advice of a village priest for changing "Gotra" of the child, marriage was proposed between Gouri Mal (7 months)

daughter of Lakshman Mal and Goutam Khatua (6 years) Son of Purna Chandra Khatua.

The marriage between Gouri and Goutam was solemnised on the evening of 8-3-90 at village Sreerampur, P.S. Tamluk and witnessed by about 1200 villagers, in a backdrop surcharged with emotion.

No Complaint was lodged by anybody with the local police. On information, Police visited the village, made enquiries and started a case under sections 5 and 6 of Child Marriage Restraint Act, 1929 vide Tamluk P.s. Case No. 72/90 the Case is under investigation.

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, অমর ব্যানার্জির নামটা কোথায় গেল?

**মিঃ স্পিকার :** অমর ব্যানার্জির নামটা ওর মধ্যে ইনক্লুড হবে। This may be circulated.

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, আপনি নোটিশ পাবার ২-৩ দিনের মধ্যেই মন্ত্রীকে স্টেটমেন্ট করতে বাধ্য করেছেন, সে জন্য আমরা আপনার কাছে কৃতজ্ঞ। এবং স্টেটমেন্টের ওপর বিতর্ক হয় না, এটা আমরা জানি, তবুও আমি আপনার অনুমতি নিয়ে বলছি স্টেটমেন্টটি সম্পূর্ণ নয়, অসম্পূর্ণ স্টেটমেন্ট মন্ত্রী করলেন। মন্ত্রী বললেন, ১২০০ লোকের উপস্থিতিতে বিয়ে হয়েছে এবং বললেন, মাথা খারাপ হয়ে গেছিল, সুইসাইড করতে গেছিল। একটা গ্রামে ১২০০ লোক উপস্থিত ছিল মানে অঞ্চল প্রধানও নিশ্চয়ই উপস্থিত ছিল, সে নিশ্চয়ই বাদ যায় না। আজকে অঞ্চল প্রধানরা সোশ্যাল অ্যান্ড ইকনমিক রেসপনসিবিলিটি নিয়ে কাজ করছে। একটা গ্রামে ১২০০ লোকের উপস্থিতিতে বিয়ে হল, গৌরীদানের মতো ইল্লিগ্যাল কাজ হল, অথচ সে ব্যাপারে পঞ্চায়েত প্রধানের কোনও দায়িত্ব থাকবে না? সুতরাং এবিষয়ে ঐ গ্রামের প্রধানকে অবশ্যই দায়ী করতে হবে এবং তার বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে।

**Mr. Speaker :** No debate on it. I will only request the Government to take all legal actions in this matter as required by law.

Now there is another Statement which would be given by the Minister-in-charge of Land and Land Reforms Department. As the Minister has not yet come the statement will be given later.

## Motions Under Rule 185

**Mr. Speaker :** I would now request Shri Shakti Prosad Bal to move his Motion.

**শ্রী শক্তিপ্রসাদ বল :** এই সভা লক্ষ্য করছে যে, পশ্চিমবঙ্গের চটশিল্প পূর্বভারতের অর্থনীতির ক্ষেত্রে এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। প্রায় ২ লক্ষ শ্রমিক এই শিল্পে কাজ করে এবং পাট চাষী সহ প্রায় ৪৫ লক্ষ মানুষের জীবিকা এই শিল্পের উপর নির্ভরশীল ;

এই সভা আরও লক্ষ্য করছে যে, এরূপ গুরুত্বপূর্ণ শিল্প ফাটকাবাজ ব্যবসায়ীদের দ্বারা

পরিচালিত হওয়ার ফলে দিনদিন রুগ্ন হয়ে পড়ছে ;

সুতরাং এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অবিলম্বে পাটশিল্প জাতীয়করণের অনুরোধ জানাচ্ছে।

আমি প্রস্তাবটি এই সভার সমস্ত এম. এল. এ.-দের অনুমোদনের জন্য উপস্থিত করছি। আলোচনার পর আমি আমার বক্তব্য রাখব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার পক্ষ থেকে চটকল জাতীয়করণ সম্পর্কে আজকে যে নন-অফিসিয়াল রেজলিউশনটি নিয়ে আসা হয়েছে তাকে আমি শুধু সমর্থন করছি তাই নয়, আমি মনে করছি এখানে যে ক'টা নন-অফিসিয়াল রেজলিউশন হয়েছে তার মধ্যে চটকল জাতীয়করণের দাবি নিয়ে আজকে যে রেজলিউশনটি আনা হয়েছে এটা সবচেয়ে ভাল রেজলিউশন। তবে এটা আজকে এখানে সর্বদলীয় প্রস্তাবাকারে সর্বদলীয় দাবি হতে পারত। কারণ আমরা বিধানসভার বাইরে চটকল জাতীয়করণের ব্যাপারটির কোনও একটি বিশেষ দলের মধ্যে সীমাবদ্ধ রাখি না। এটা রাজ্যের সমস্যা। বস্তুত পক্ষে জাতীয় সমস্যা। অর্থনৈতিক দিক দিয়ে বহু লক্ষ মানুষ এর সঙ্গে যুক্ত। সেই জন্য একটা দলের মুখপত্র হিসাবে প্রস্তাবটিকে বিবেচনা করতে চাই না।

[1-10–1-20 P.M.]

কিন্তু দুর্ভাগ্যের কথা সরকারি দলের মানুষেরা যারা এই বিধানসভার বাইরে গিয়ে এটাকে সেন্ট্রাল ট্রেড ইউনিয়নের সর্বদলীয় একটা বক্তব্য করে তুলে ধরে। শ্রমিকদের অনেক দিনের আন্দোলনের মধ্যে থেকে এটা বেরিয়ে এসেছিল। বিধানসভার ভেতরে একটা দলের মধ্যে তাকে সংকীর্ণ করে দেবার চেষ্টা করেছে, নতুবা এটা অত্যন্ত উপযুক্ত সময়ে দাবি নিয়ে আলোচনা করা হচ্ছে এটাকে সঙ্গত বলে মনে করি। আমি কয়েকটি তথ্য দিতে চাই। যখন আমরা রেজলিউশন নিয়ে আলোচনা করছি তখনও সম্ভবত ১০টির মতো জুট মিল বন্ধ আছে। মাননীয় শ্রমমন্ত্রী এখানে উপস্থিত আছেন, উনি বলবেন আমার কিছু করার নেই, আমিও আপনার সঙ্গে একমত, কিন্তু তবুও বলছি যে, কিছু করার আছে। এখন কেন্দ্রে বন্ধ সরকার এসেছে, কিছু কিছু করা যেতে পারে। আমি আপনার মাধ্যমে লেবার মিনিস্টার এবং মাননীয় সদস্যদের আরও জানাচ্ছি যে, ১০টির মতো জুট মিল এখন বন্ধ আছে, কিন্তু বাই রোটেশন ১৫ থেকে ২০টির মতো বন্ধ থাকছে সব সময়। এখানে যে জুট মিল ক'টার নাম করছি সেগুলি হল বজবজ জুট মিল, গৌরীপুর জুট মিল, নদীয়া জুট মিল, টিটাগড় জুট মিল এই সমস্ত বন্ধ রয়েছে। আরও ৮-৯টি বন্ধ হবে যেমন, অম্বিকা জুট মিল, কানোরিয়া জুট মিল, নিউ ইন্ডিয়া জুট মিল এইগুলি প্রায় বন্ধর মুখে আছে। আমি গুরুত্ব দিয়ে উপলব্ধি করার জন্য আবেদন জানাচ্ছি। আমাদের সময়ে কেন্দ্রীয় সরকার যখন ছিল তাদের যে ন্যাশনাল টেক্সটাইল পলিসি ছিল আমরা প্রয়োজনে তারও বিরুদ্ধে গিয়েছিলাম। আমরা বলেছিলাম শুধুমাত্র পশ্চিমবঙ্গের চটশিল্প নয়, চট শিল্প বড় করে টোটাল টেক্সটাইল ইন্ডাস্ট্রি পলিসি ধরে তার যে পলিসি ছিল সেই ন্যাশনাল পলিসি ছিল সেই ন্যাশনাল পলিসির প্রতিবাদ করেছিলাম। তার জন্য কিছু কিছু জায়গায় আমরা ৭৪ দিনের ধর্মঘট ডেকেছিলাম। সকলে একসঙ্গে সেই দাবি নিয়ে প্রতিবাদ করেছিলাম। তা নিয়ে আমাদের মধ্যে কোনও

সংকীর্ণতা ছিল না। পতাকার রংয়ের গোঁড়ামী আমাদের ছিল না, কোনও অন্ধতা আমাদের স্পর্শ করতে পারেনি, কারণ আমরা মনে করেছিলাম এটা করা দরকার। অপর দিকে মাননীয়া ইন্দিরা গান্ধী চট শিল্পকে বাঁচাবার চেষ্টা করেছিলেন। মাননীয়া ইন্দিরা গান্ধী চট শিল্পকে বাঁচাবার জন্য ৬টি বড় বড় চট শিল্পকে ন্যাশনাল জুট মিল তাকে জাতীয়করণ করেছিলেন। তার সঙ্গে সঙ্গে তাদের কিছু ইন্টারিম রিলিফ দিয়েছিলেন ন্যাশনাল জুট মিল বলে জাতীয়করণ করেছিলেন, এবং যাতে তারা র-জুট এবং র-মেটেরিয়েলস কিনতে পারে এবং ডিস্ট্রিবিউশন ভালভাবে করতে পারে তার ব্যবস্থা করেছিলেন। আজকে এইগুলি বিধ্বস্ত হয়ে গেছে। আজকে এই সভায় পেশ করছি যে, একটা সময় ছিল যখন চটশিল্পতে ৪ লক্ষ শ্রমিক কাজ করতেন, আজকে দেড় লক্ষ কি ১ লক্ষ ৬০ হাজারের মতো মানুষ কাজ করছে। কিন্তু কেন বিপর্যয়ের সম্মুখীন তারা হয়েছে, আজকে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়কে বলি যে আপনি জাতীয়করণ করতে পারবেন না তা জানি, কিন্তু বে-আইনি ভাবে লকআউট করছে বলে কেন ঘোষণা করছেন না? লক-আউট বে-আইনি এটা ঘোষণা করলে আমরা মালিকের বিরুদ্ধে লড়াই করতে পারি আমাদের সুবিধা হয়। এরজন্য রাজ্যের অধিক ক্ষমতার দরকার নেই। যে ক্ষমতাটা আছে সেটাই প্রয়োগ করুন। বাইরোটেশন লক-আউট করে চলেছে। প্রভিডেন্ট ফান্ডের টাকা মালিকরা মেরে দিচ্ছে। ২০ পারসেন্ট জুট মিলে এই রকম হচ্ছে। এমন আইন আছে যাতে তাদের কব্জা করতে পারেন—তা হল যে তাদের নন-বেলেবল সেকশনে আসামির কাঠ গোড়ায় দাঁড় করানো যায়। এই রকম ২-১টা তো করাতে পারেন। কিন্তু আপনি তা পরবেন না, যা দু-একটাতে করতে গিয়েছিলেন আইনের ফাঁক দিয়ে আমলাতন্ত্র তাদের কোর্টে বেল দিয়ে দিয়েছে এবং তারা বেরিয়ে গেছে। এই জন্য রাজ্য সরকারের তরফ থেকে যেটা করা উচিত ছিল তা করা হয়নি, গাফিলতি হয়েছে। আমি আরও জানি এতে শুধু দেড়-দু লক্ষ মানুষের নয় এতে রাজ্য সরকারের একটা সমস্যা যুক্ত রয়েছে। প্রায় ৩০ লক্ষ মানুষ এবং তাদের ৩০ লক্ষ পরিবার এই চটশিল্পের সঙ্গে প্রত্যক্ষ এবং পরোক্ষবাবে অর্থনীতির দিক থেকে এবং রুটি রুজির দিক থেকে জড়িত রয়েছে। পাট যারা উৎপাদন করেন তাদের কাজটা আজকে শুধু উত্তরবঙ্গেই সীমাবদ্ধ নেই ; নদীয়া মুর্শিদাবাদ সহ দক্ষিণ বঙ্গের হুগলি, হাওড়াতেও পাটের উৎপাদন বেড়ে গেছে এবং এই পাট গুণাগুণের দিক থেকেও উন্নত। কিন্তু পাটের উৎপাদন বাড়াবার ফলে চাষীদের ডিস্ট্রেস সেল করতে হয়। এই ব্যাপারে বহুবার বলেছি যে, এই ডিস্ট্রেস সেল বন্ধ করা যায় যদি জে. সি. আই.কে মনিটারিং করতে পারেন, যদি গোডাউন করতে পারেন এবং পাটের ব্যবসায় দালাল যারা যুক্ত আছে তাদের দালালি যদি বন্ধ করতে পারেন। একমাত্র এটা করতে পারলেই পাট চাষীদের ডিস্ট্রেস সেলের হাত থেকে বাঁচানো যেতে পারে। কিন্তু সেগুলো করতে পারেননি। চটকল যেগুলো বন্ধ আছে সে সম্বন্ধে রাজীব সরকার কিছু ব্যবস্থা নিয়েছিলেন, কিন্তু আজকে কেন্দ্রের বন্ধু সরকারের মন্ত্রী অজিত সিং বন্ধ কারখানা সম্বন্ধে তাঁর কথা অলরেডি জানিয়ে দিয়েছেন। আমরা দীর্ঘদিন চিৎকার করেছি এবং সরকারি দলের যাঁরা ট্রেড ইউনিয়ন করেন তাঁরাও বলেছেন যে, জাতীয়করণ করা ছাড়া এই মৌলিক সমস্যার সমাধান নেই। আমরা এমনও সাজেশন দিয়েছিলাম যে, প্রয়োজন হলে এর মধ্যে ৩০-৪০টা যেগুলো ইকোনমিক্যালি ভায়াবেল সেগুলোকে ন্যাশনালাইজড় করে নিন। কিন্তু সেটাও করেননি। আমি কোনও রাজনীতির কথা বলতে চাই না, কিন্তু অজিত সিং যা অলরেডি বলে দিয়েছেন সে সম্বন্ধে আমি কোর্স অব অ্যাকশন

চাই। এটা ধামা চাপা দেবার ব্যাপার নয়। আজকে এর ন্যাশনালাইজেশনের ব্যাপারে তাকে নৈতিক সমর্থন দিয়েছিলাম। তারপর রাজীব গান্ধীর বিরুদ্ধে ঐ ইস্যুতে একদিন ধর্মঘট করেছিলেন, কিন্তু আজকে কি করবেন? আজকে কোর্স অব অ্যাকশন ঠিক করতে হবে। শুধু প্রস্তাব নিয়েই হবে না, কারণ এই ধরনের প্রস্তাব বহুবার এখানে নেওয়া হয়েছে। আবার নতুন করে প্রস্তাব আজকে নেওয়া হচ্ছে, কারণ অজিত সিং যে সিদ্ধান্ত নিয়েছেন তার একটা ভয়ঙ্কর পরিণতি ঘটবে জেনেই ধামা চাপা দেবার জন্য এই প্রস্তাব এনেছেন। কাজেই আজকে রাজ্য সরকারের পক্ষ থেকে কি কোর্স অব অ্যাকশন নিচ্ছেন সেটা পরিষ্কার ভাবে বলতে হবে। লেবার মিনিস্টার জানেন, আমরা বলেছিলাম, ঐ ইন্ডাস্ট্রি হচ্ছে সবচেয়ে ভাল ব্যবসা। কিন্তু সেক্ষেত্রে শিল্পপতিরা, আই. জে. এম. এ.—তারা বলেন এই শিল্পের ভবিষ্যত নেই, কাজেই বন্ধ করে দেওয়া হোক। কিন্তু আমরা বলি, এটা একটা ভাল ব্যবসা, কারণ এর র-ম্যাটেরিয়াল এই দেশেই পাওয়া যায় এবং এর উৎপাদিত সামগ্রী ডোমেস্টিক কনজামশনে লাগে। কাজেই এই ব্যবসার চেয়ে ভাল ব্যবসা আর কিছু হতে পারে না। আমার সঙ্গে এ-ব্যাপারে শ্রমমন্ত্রী নিশ্চয়ই একমত হবেন কারণ এর ডোমেস্টিক মার্কেট আছে। তবে এর সঙ্গে ছোট একটা কাজ করতে হবে—কেন্দ্রীয় সরকারকে বিদেশ থেকে সিন্থেটিক ব্যাগ আমদানি বন্ধ করতে হবে, এবং কোনও সরকার যদি সেটা আনেন তাহলে তার প্রতিবাদই নয়, প্রতিরোধ করতে হবে। মাননীয় শিল্প মন্ত্রী নিশ্চয়ই জানেন, আমরা তার প্রতিবাদ করেছি। আজকে বিশ্বের বাজারে কথা উঠেছে যে, সিন্থেটিক ব্যাগের ব্যবহারে ক্যান্সার হয়। কিন্তু আমরা গোল্ড এক্সচেঞ্জ করে সেই জিনিস নিয়ে আসছি, কিঞ্চিৎ পরিমাণে নিয়ে আসছি। কাজেই বন্ধু সরকারকে বলতে হবে, এটা সম্পূর্ণ ভাবে বন্ধ করতে হবে। সেই সঙ্গে এফ. সি. আই. এবং সিমেন্ট কোম্পানিগুলিকে বলতে হবে যে, গাণি ব্যাগ ব্যবহার করতে হবে। তাহলেই দেখা যাবে যে, জুটের জন্য ৮০ পারসেন্ট ডোমেস্টিক মার্কেট পাওয়া যাবে। বাকি ২০ পারসেন্ট পাটশিল্প জাত দ্রব্যের কোয়ালিটি আরও বাড়িয়ে সেগুলো পূর্ব ইউরোপে রপ্তানি করে ৩০০ কোটি টাকার বৈদেশিক মুদ্রা উপার্জন করতে পারবে ভারত। তাহলেই এই ব্যবসাকে জীবন্ত রাখা সম্ভব হবে।

[1-20–1-30 P.M.]

আজকে হাতের সামনে যে সম্ভাবনা রয়েছে সেই সম্ভাবনাকে উড়িয়ে দিয়ে আমরা শুধুমাত্র রাজনৈতিক কৌশল করছি দির্ঘদিন ধরে এবং মাঝে মাঝে একটা করে ধর্মঘটের ডাক দিচ্ছি। কিন্তু আসল সমস্যা সমাধানের জন্য প্রকৃতপক্ষে কোনও উদ্যোগ নিচ্ছি না। সেই সঙ্গে একদিকে কেন্দ্রীয় মন্ত্রী অজিত সিং একদিকে বলছেন যে, কোনও বন্ধ কারখানার দায়িত্ব আমি নেব না, তেমনি অপরদিকে আপনি আবার বলে দিয়েছেন যে, বন্ধ যে সমস্ত চটকল এবং কারখানা রয়েছে, যেমন বরানগরে, সেখানে অলরেডি নির্দেশ দিয়েছেন, যে জমিগুলো পড়ে রয়েছে সেগুলো বিক্রি করতে বলে দিয়েছেন। সেই জমিগুলো বিক্রি করে দেওয়া হয়েছে। অর্থমন্ত্রী একটু আগে এখানে উপস্থিত ছিলেন, কয়েকদিন আগে তিনি বলেছিলেন যে, এটা আমাদের নীতি যেগুলো বিক্রি হয়ে যাবে, সেগুলো বিক্রি করার অনুমতি আমরা দেব, তবে সেখানে যে বিনিয়োগ হবে, সেখানে বন্ধ কারখানার শ্রমিকদের নিয়োগ করতে হবে। নতুন যে শিল্প সেখানে হবে সেখানে বন্ধ কারখানার শ্রমিকদের নিয়োগ হবে। একটা প্রমাণ

দিতে পারবেন যেখানে জমি বিক্রি করার জন্য আপনি অনুমতি দিয়েছেন, হাজার হাজার, লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা মুনাফা করে একচেটিয়া পুঁজিপতিরা, তারা জমিগুলো কিনে নিচ্ছে, আপনি বলুন, কোনও জায়গায় কি কোনও প্রস্তাব আছে যেখানে বন্ধ বা রুগ্ন কারখানার জায়গায় কোনও কারখানা তৈরি হয়েছে, সেখানে ঐ সমস্ত বন্ধ বা রুগ্ন কারকানার যে সমস্ত শ্রমিকরা বসে আছে তাদের নেওয়া হয়েছে? এখানে বন্ধ কারখানার, বন্ধ চটকলের বহু শ্রমিক না খেয়ে পেয়ে মারা গেছেন। এদের জন্য আপনারা কিছুই করেননি, বরং শ্রমদপ্তর থেকে ঢালাও নির্দেশ দেওয়া হয়েছে জমি বিক্রি করার। নিউ সেন্ট্রাল জুট মিলে কি ভয়ঙ্কর অবস্থা, সেখানে শ্রমিকরা না খেতে পেয়ে অনেকেই মারা গেছেন—আপনারা সেখানে কিছুই করেননি। এই সরকার শ্রমদপ্তরের মাধ্যমে ঢালাও নির্দেশ দিয়েছেন। যেখানে একদিন ১৪-১৫ হাজার লোক কাজ করতেন সেই কারখানা আজ দিনের পর দিন বন্ধ হয়ে পড়ে রয়েছে। আজ জৈনরা বলে দিয়েছেন যে, তারা কারখানা চালাতে পারবে না। তারা শ্রমিকদের বলে দিয়েছে যে, তোমরা প্রভিডেন্ট ফান্ডের টাকায় কারখানা চালাও। শ্রমমন্ত্রীর দপ্তর এবং মুখ্যমন্ত্রী বললেন যে আমাদের বিধানসভা কেন্দ্রে ভয়ঙ্কর রিঅ্যাকশন হচ্ছে। প্রভিডেন্ট ফান্ডের হার্ড আর্নড মানি দিয়ে শ্রমিকরা নিজেরাই কারখানা চালাচ্ছেন। আমি লেবার মিনিস্টার এবং মুখ্যমন্ত্রীকে বলেছি যে, একটা ইন্ডাস্ট্রিয়াল কো-অপারেটিভ করুন, ইন্ডাস্ট্রিয়াল কো-অপারেটিভ না করলে কিছুতেই কারখানাকে বাঁচানো যাবে না। আজ কয়েক বছর হয়ে গেল প্রভিডেন্ট ফান্ডের টাকায় কারখানাটা ধীরে ধীরে চলছে, যে কোনও সময়েই কারখানাটি বন্ধ হয়ে যেতে পারে। প্রভিডেন্ট ফান্ডের কোটি কোটি টাকা এই অবস্থায় জলে চলে যেতে পারে। অথচ এখনও পর্যন্ত ইন্ডাস্ট্রিয়াল কো-অপারেটিভ আপনারা করছেন না। সেই সঙ্গে সঙ্গে মেডিক্যাল ইনস্যুরেন্সের কয়েক কোটি টাকা অনাদায়ি পড়ে রয়েছে। প্রভিডেন্ট ফান্ডের মূল যে টাকা, মেজর পোর্শন অনাদায়ি পড়ে রয়েছে। বহু জায়গায় বন্ধ কারখানা, চটকল খুলছে কিন্তু আজ ৬ মাস এক বছর হয়ে গেল প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দিচ্ছে না। মন্ত্রী মহোদয়কে আমরা বারবার রিমাইন্ডার দিয়েছি—যেমন অম্বিকা জুট মিল বহু জায়গায় প্রভিডেন্ট ফান্ড কমিটি ইলেকশন করছে না। ওয়েজ কমিটি ইলেকশন করছে না। দুর্ভাগ্যবশত বহু জায়গায় সেন্ট্রাল কমিটিতে হেরে যাবার পর সেন্ট্রাল ট্রেড ইউনিয়ন'এ কোনও ইলেকশনে যাচ্ছেন না। আমাদের পক্ষ থেকে বহুবার এরজন্য চিঠি দিয়েছি, কিন্তু তা সত্ত্বেও মন্ত্রী নীরব নিরুত্তর থাকছেন। স্বভাবতই আমি মনে করি রেজলিউশন ভাল, রেজলিউশনের ফোর্স অব অ্যাকশন কিন্তু নীল। এই রেজলিউশনের পিছনে একটা পলিটিক্যাল মোটিভ আছে, এর পিছনে একটা ইলমোটিভ আছে। সেই ইল মোটিভটা হল আমরা যাতে মূল লড়াইয়ে না যেতে পারি। এই সরকার যেটা করেছেন—আমরা যদি এই সরকারকে তিনটি ভাগে ভাগ করি তাহলে দেখব প্রথম দিকে এই সরকার পঞ্চাশের দশকে বা তার আগে এর বিরুদ্ধে লড়াই যে করেননি তা নয়, তাঁরা লড়াই করেছিলেন। ষাটের দশকে এঁরা ট্রেড ইউনিয়ন মুভমেন্ট করেছিলেন। তারপর সত্তর দশকের শেষ থেকে এপর্যন্ত ট্রেড ইউনিয়ন একটা রাখতে চান কিন্তু ট্রেড ইউনিয়ন মুভমেন্টকে শেষ করে দিতে চান। এটা শুধুমাত্র চটের ব্যাপারে নয়, এস. ই. বি.-র শ্রমিকদের গলা টিপে মেরেছেন। এ. স.মা.-কে বেআইনি ঘোষণা করছেন। বহু জায়গায় মালিকের কাছে চার্টার অব ডিমান্ডের ব্যাপারে এমনকি বাটা কোম্পানির চুয়াত্তর দফা দাবির ভিত্তিতেও আমাদের কথা বলতে বাধ্য করেছেন। এই লেবার মিনিস্টারের নেতৃত্বে এই জিনিস

হচ্ছে। লেবার মিনিস্টারের বক্তৃতা শুনলে মনে হবে, কেউ বুঝতে পারবেন না, যেমন আমি সম্প্রতি ইন্ডিয়ান লেবার মিনিস্টারের আহ্বানে ডেলিগেট হয়ে ন্যাশনাল লেবার কনফারেন্সে গিয়ে তাঁর বক্তব্য শুনছিলাম, বক্তৃতা শুনলে মনে হবে যেন আমাদের চেয়েও উনি বড় বিপ্লবী দিল্লি থেকে পশ্চিমবঙ্গে ফিরে এসে দেখি সেই বিপ্লবী মানুষ অন্য রকম। ওখানে যখন বক্তৃতা দেন তখন একেবারে পাকানো গোঁফ—স্যার, গোঁফ একেবারে উপরের দিকে। কিন্তু পশ্চিমবঙ্গে এসে বিড়লা, ছাবাড়িয়া, গোয়েঙ্কাদের দেখেই ওংর গোঁফ একেবারে ঝুলে পড়ে, সমস্ত বিপ্লব ধামা চাপা পড়ে যায়। আমরা যখন ত্রিপাক্ষিক মিটিংয়ে বসি তখন উনি মাঝে মাঝে মালিকদের বিরুদ্ধে গর্জন করে উঠেন। আমরা খুশি হই এই ভেবে যে, আমাদের মন্ত্রী মালিকদের বিরুদ্ধে ভয়ঙ্কর ভাবে গর্জন করছেন। কিন্তু পরে দেখি যা কিছু এগ্রিমেন্ট হল—বাইপার্টাইট বা ট্রাইপার্টাইট—তাতে আমরা কিছু পেলাম না, মালিকদের কাছে দাসখত দিয়ে সই হয়ে গেল। লেবার মিনিস্টার এমনিতে মানুষটা খারাপ নন, কিন্তু উনি বড়ই দুর্বল মানুষ। ওঁর সদিচ্ছা আছে কিন্তু ইমপ্লিমেন্ট করতে পারেন না একটাও। তাই আমার পজিটিভ সাজেশন হল, দিল্লির কাছে গিয়ে উনি কি করবেন তা এখানে ঘোষণা করুন এবং জে. সি. আই.-এর কাছে গিয়ে কি করবেন তা ঘোষণা করুন এবং রুগ্ন কারখানাগুলোর ক্ষেত্রে জমি বিক্রি এখুনি বন্ধ করুন। বন্ধ কারখানার জমিগুলো বিক্রি হয়ে যাচ্ছে। অসীম দাশগুপ্ত বলছেন জমি বিক্রি করে দাও আর কিন্তু সেখানে কোনও সেন্টার অব ট্রেড ইউনিয়ন কোনও প্রতিবাদ করছে না। এমনকি আপনার দপ্তর থেকে এই যে জমি বিক্রি হয়ে যাচ্ছে তারজন্য কোনও চাপও দিচ্ছেন না। আসলে অসীমবাবু গদা ঘোরাচ্ছেন আর আপনারা কিছু বলছেন না। এতো আর হতে পারে না। আমার মনে হয় এক্ষুণি একটা সরকারি দলের দিল্লি যাওয়ার দরকার এবং সেখানে গিয়ে বন্ধু সরকারের কাছে প্রতিবাদ করুন। কারণ অজিত সিং যা বলেছেন সংবাদপত্রে, তার আমি তীব্র বিরোধিতা করছি এবং একটা অ্যাক্টিভ পার্টিসিপেশনের মধ্যে দিয়ে আমাদের এগোতে হবে। মন্ত্রীর নেতৃত্বে আমাদের এগিয়ে যেতে হবে, তাতে একদিন বা দুদিনের ব্যাপার নয়, বহুদিনও যদি লাগে তাতেও লজ্জার ব্যাপার নয়। বন্ধ চটকল শিল্পকে জাতীয়করণ করার জন্য চাপ সৃষ্টি করুন এবং সেইক্ষেত্রে আমরা আপনাদের পাশে গিয়ে দাঁড়াব। সেই জিনিস যদি আপনারা করতে পারেন তাহলে আপনারা আমাদের সহানুভূতি পাবেন। স্যার, এতদিন আমরা লক-আউট, ইল্লিগ্যাল লক-আউটের কথা শুনেছি কিন্তু সেই সঙ্গে সঙ্গে আবার একটা নতুন পরিস্থিতির সৃষ্টি হয়েছে সেটা হচ্ছে সাসপেনশন অব ওয়ার্ক। এই জিনিসটা চলছে জুটমিলগুলিতে। ইন্ডাস্ট্রিয়ালস ডিসপ্যুট অ্যাক্টে লক-আউট, ক্লোজার, লে-অফ, স্টারইকের কথা শুনেছি কিন্তু সাসপেনশন অব ওয়ার্ক কথাটি শুনিনি। এটি সাসপেনশন অব ওয়ার্ক এই শব্দটি খৈতানরা ঢালাওভাবে আমেরিকা ড্রাফ্‌ট করে নিয়ে এসে এরাজ্যে প্রয়োগ করছেন। খৈতানরাই প্রথম জুটমিল লক-আউট-টাকে বাই-পাস করে সাসপেনশন অব ওয়ার্ক ঘোষণা করেছেন। সেখানে আমাদের মন্ত্রী মহাশয় সব জেনেও কোনও পদক্ষেপ নিচ্ছেন না। এইভাবে লক-আউটটাকে পাছে ইল্লিগাল করেন সেইজন্য সাসপেনশন অব ওয়ার্ক দেখিয়ে ওয়ার্কারদের ছাঁটাই করা হচ্ছে এবং ব্ল্যাকমেল করা হচ্ছে। এভিাবে বজবজ জুট মিল এবং বি. বি. পোদ্দার ব্ল্যাক মেল করেছেন এবং আপনাদের বন্ধুলোক, আপনারা কিছু করতে পারবেন না। এইভাবে প্রেসার ট্যাক্টিস করে ম্যান পাওয়ার কমাবার, ছাঁটাই করবার চেষ্টা করছেন। এবং জোর করে বন্ধ করে দিয়ে বি. আই. এফ. আরের কাছে গিয়ে হাজির হচ্ছেন।

বি. আই. এফ. আর. সম্বন্ধে নিশ্চয় ভাল ধারণা আছে। এই বি আই এফ আরের কাছে এমনসব কাগজপত্র জমা পড়ছে যে, সেই কাগজে কোনও ট্রেড ইউনিয়নের পক্ষে সই করা সম্ভব নয়। ফলে সেখানে বন্ধ কারখানা বন্ধই হয়ে রয়েছে। কোনও পজিটিভ মুড সম্ভব হচ্ছে না। গৌরীপুর এবং নদীয়ার সমস্ত মিলগুলো দেখছিল খৈতানরা। তারপরে সেটা তারা দিয়েছিল পোদ্দারকে। পোদ্দাররাও চালাতে পারল না। তারপরে ম্যাকনিল মেগরের ওয়ান অব দি ফাইনেস্ট জুট মিল পোদ্দারদের দিয়ে দিলেন কিন্তু সেটাও তারা চালাতে পারলেন না। ফলে পেন্ডিং হয়ে পড়ে রয়েছে। কেউই জুটমিলগুলো চালাচ্ছে না। ইন্ডিয়া জুটমিল, অম্বিকা জুট মিল এবং টিটাগড় জুট মিল সেইভাবেই বন্ধ হয়ে রয়েছে। আমি আবেদন করছি আপনারা এই জুট মিলগুলো খোলবার জন্য কোনও দাবি করবেন না? এই জুট মিলের সঙ্গে সমস্ত দেশের উৎপাদন জড়িয়ে আছে, সেখানে রাজ্যের দিক থেকে এর জন্য এগিয়ে আসবেন না? আগামী দিনে তো আরও ভয়ঙ্কর অবস্থা আসবে কারণ ভাল পিরিয়ড শুরু হচ্ছে তো সেপ্টেম্বর মাস থেকে আগস্ট মাস পর্যন্ত এই যে ২০টা জুট মিল বন্ধ থাকবে, তাদের শ্রমিকরা প্রভিডেন্ট ফান্ড পাবে না, ই এস আই স্কীমের টাকা আসবে না এবং মিনিমাম ওয়েজের টাকা আসবে না। অথচ তারজন্য আপনারা কোনও চেষ্টা করবেন না। ভারতবর্ষের সংগঠিত শিল্পের ক্ষেত্রে কোথাও এই নজির দেখাতে পারবেন? অরগানাইজড় সেক্টরের এ জিনিস হতে পারে না। আনঅরগানাইজড় সেক্টরে বলার কিছু নেই। কিন্তু অরগানাইজড় সেক্টরের শ্রমিকরা তাদের মিনিমাম ওয়েজেস পাচ্ছে না এই নজির আমাকে দেখাতে পারবেন? কিন্তু চটকলের ক্ষেত্রে এ জিনিস আপনারা ক্রিয়েট করেছেন। অম্বিকা জুট মিলের শ্রমিকরা মিনিমাম ওয়েজেস পায়? মাননীয় মন্ত্রী মহাশয় তো বসে আছেন, উনি উঠে দাঁড়িয়ে বলুন, আমি পরের দিনই প্রিভিলেজ করব। তারপরে সেন্ট্রাল জুট মিল পায়? শ্রমিকরা মিনিমাম ওয়েজেস বলুন হ্যাঁ কি না, যদি না জানেন তাও বলুন আর যদি হ্যাঁ বলেন তো আমি প্রিভিলেজ করব। সেইজন্য আমার আবেদন আপনারা উদ্দেশ্য প্রণোদিত না হয়ে এই বিষয়টিকে একটু সহানুভূতির সঙ্গে বিবেচনা করুন এবং ইতিবাচক নীতি ঘোষণা করুন। এই কথা বলে আপনাদের আনীত প্রস্তাবের সঙ্গে একমত হয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী শক্তিপ্রসাদ বল চটকল শিল্প জাতীয়করণ সম্পর্কে যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। আমাদের মাননীয় বিরোধী পক্ষের সদস্য সুব্রতবাবু চটকল শিল্পের সঙ্গে কতটা যুক্ত জানি না, তবে আই. এন. টি. ইউ. সি.-র সভাপতি হিসাবে গেস্ট লেকচারার হয়ে গেটে যান সেটা জানি।

[1-30–1-40 P.M.]

আজকে তিনি যা বক্তৃতা করলেন সেই বক্তৃতা শুনে মনে হল কিছু কিছু খবর লোকে ওনাকে দেয়, সেটা তিনি বললেন। আমি শুধু একটা কথা না বলে পারছি না, মাননীয় অধ্যক্ষ মহাশয়, জুট শিল্পের যে প্রস্তাব আজকে এখানে এসেছে—শিল্পের জাতীয়করণের প্রস্তাব—এটি একটি-দুটি কারখানার জাতীয়করণের প্রস্তাব নয়। কিন্তু আমি বলছি একটা শিল্পকে জাতীয়করণ না করলে এই শিল্প বাঁচবে না লক্ষ লক্ষ শ্রমিক বেরোজগার হয়ে যাবে, মরে যাবে। তার ফলে চাষীরা মরে যাবে। আমরা এই সমস্যার সমাধানের জন্য আজকে এই

প্রস্তাবটা এখানে এনেছি। আপনারা সুব্রতবাবুর আগাগোড়া বক্তব্যটা শুনেছেন, আগাগোড়ার বক্তব্যটায় কি আছে, কংগ্রেস ৬টি মিলকে জাতীয়করণের জন্য ব্যবস্থা করেছিলেন। এই শিল্পকে বাঁচাবার চেষ্টা করেছিলেন, এইটা হচ্ছে তার অভিযোগের বক্তব্য, কিন্তু জাতীয়করণ হবে কি না, প্রাইভেট মালিকদের হাত থেকে জুট শিল্প উদ্ধার হবে কি না এই প্রশ্নটা সুব্রতবাবু এখানে বললেন, কিন্তু ঐখানে বললেন না। জানি না কার স্বার্থ এতে রক্ষা হচ্ছে, আমার মনে পড়ছে যখন ট্রাইপার্টটাইট এগ্রিমেন্ট হয়েছিল লাস্ট এগ্রিমেন্টে জুট এগ্রিমেন্টের ব্যাপারে সেই সময় আমরা যখন নোটিশ দিয়েছিলাম প্রাইভেট মালিকদের মিলগুলিকে বন্ধ করে দেব তারা যদি নতুন এগ্রিমেন্ট অনুযায়ী না বাড়ান, মহার্ঘ ভাতা না বাড়ান, ডি. এ. না বাড়ান তাহলে আমরা প্রাইভেট মালিকদের বিরুদ্ধে ধর্মঘট করব—এই নোটিশ আমরা দিয়েছিলাম। সরকারি মিল যখন ৮৪টি ধর্মঘট হয়ে গেল তখন আমরা নোটিশ দিয়েছিলাম আলোচনার সময় প্রাইভেট মিলের বিরুদ্ধে ধর্মঘট করব, তখন তিনি বললেন এটা খারাপ হবে, এটা করা উচিত নয়। তিনি তখন বারে বারে ভল্ট খেয়ে মালিকদের পক্ষে চলে গেলেন এবং তিনি সাজেশন দিয়েছিলেন যে, ধর্মঘট আমাদের তুলে নেওয়া উচিত; প্রাইভেট মালিকদের বিরুদ্ধে ধর্মঘট করা উচিত নয়। সরকারি মিলের বিরুদ্ধে ধর্মঘট করা উচিত, এটা হচ্ছে তখন তাদের ভূমিকা। আজকে তিনি বক্তৃতা করতে গিয়ে ন্যাশনালাইজেশনের কথা বললেন না, উনি বললেন পোদ্দার আর খৈতান নাকি মন্ত্রীর বন্ধু উনি এটা জানেন। কে কি করেন, কে কার বন্ধু উনি সেটাকে উল্টে দেখিয়ে দিলেন। ওদের বিরুদ্ধে আজকে উনি বক্তব্য রাখতে পারলেন না। আজকে জুট শিল্পের যে সমস্যা সৃষ্টি হয়েছে মাহিনা, মজুরি নিয়ে তাতে এটা অধগতির দিকে যাচ্ছে। একদিকে প্রাইভেট মিল আর একদিকে সরকারি মিল এই দুটো নীতির জন্য ক্ষতি স্বীকার করতে হচ্ছে। পাটশিল্পকে যদি জাতীয়করণ করতে হয় তাহলে একটা নীতিতে আজকে জুটশিল্প পরিচালিত হতে পারে—মন্ত্রী মহোদয় যে মজুরি এবং তার নিরাপত্তার কথা চিন্তা করে, শিল্পের নিরাপত্তার কথা চিন্তা করে যে জিনিসটা করতে চাইছেন আজকে সেই দৃষ্টি থেকে বন্ধু শক্তিপ্রসাদ বল যে প্রস্তাব উত্থাপন করেছেন সেটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর ব্যানার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৮৫-র যে মোশন এখানে এনেছেন সরকারি দলের সদস্য শক্তিপ্রসাদ বল, আমি তাকে পূর্ণভাবে সমর্থন করছি। আমার আগে আমার দলের সদস্য ও পশ্চিমবঙ্গের আই. এন. টি. ইউ. সি.-র সভাপতি তিনি বক্তব্য অত্যন্ত সুন্দরভাবে রেখেছেন। জুট শিল্পের জাতীয়করণের জন্য পশ্চিমবাংলার ব্যাপারে উনি বললেন ৭-৮টি জুট শিল্প বন্ধ হয়ে পড়বে, জুট শিল্পকে জাতীয়করণের জন্য কানোরিয়া, ইস্টার্ন ম্যানুফ্যাকচারিং, গৌরিপুর, শ্রী হনুমান ইত্যাদি মিলিয়ে আরও গোটা দশেক জুট শিল্প বন্ধ হয়ে যেতে পারে। আজকে জুট শিল্পকে জাতীয়করণের কথা বলছি কখন, যখন জুট শিল্প সানসেট ইন্ডাস্ট্রিতে রূপায়িত হয়ে গিয়েছে। যখন সানরাইজ ইন্ডাস্ট্রি ছিল তখন আমরা চিন্তা ভাবনা করিনি, তখন আমাদের সরকার, পশ্চিমবঙ্গের সরকার, ভারতবর্ষের সরকার জুট শিল্পকে মর্ডানাইজেশন করবার কথা চিন্তা করেননি। এখন তো জুটশিল্প পুরোপুরি সানসেট ইন্ডাস্ট্রিতে রূপান্তরিত হয়ে গেছে। আজকে জুটশিল্প সেভাবে উৎসাহ পাচ্ছে না। কিন্তু স্যার, জুটশিল্প আজকে জাতীয়করণ এর কথা আমরা বলছি, আমাদের এই মন্ত্রিসভার পক্ষ থেকে

কিছু কিছু ভূমিকা ছিল, সেই ভূমিকাগুলি পালন করা হয়নি। যেমন জুটের মেটিরিয়ালস কেনার ক্ষেত্রে বায়ার্সরা যে রেট দিতো তাদের সেই রেটেই কিনতে হত। আমাদের চাষীরা তাদের বলতে পারত না। আমরা ৫০ টাকা টন বিক্রি করছি কি আমরা ১০০ টাকা টন বিক্রি করছি। আমাদের বায়ার্সরা মিল মালিক, তাদের দালাল, তাদের ফোড়েরা জুটের দাম ঠিক করে দিত, আজকে ন্যাশনালাইজেশনের কথা বলা হচ্ছে। কেন্দ্রীয় সরকার, কেন্দ্রীয় মন্ত্রী শ্রী অজিত সিং বলেছেন যে, এই শিল্পকে জাতীয়করণ করা হবে না। কেন স্যার, আপনি জানেন ৬টা জুটশিল্প জাতীয়করণ করেছি। এন. জে. এম. সি. তাদের অ্যাকুমুলেট লসের পরিমাণ ৩৬২ কোটি টাকা। গত বছরে ১৯৮৮-৮৯ সালে লস হয়েছে ৫৫ কোটি ৭৯ লক্ষ টাকা। স্যার, ৬টা মিলে ৫৫ কোটি ৭৯ লক্ষ টাকা লস—তো এতে কোনও শুভবুদ্ধি সম্পন্ন সরকার এর প্রতিনিধি এই রকম সানসেট ইন্ডাস্ট্রিকে জাতীয়করণ করবেন না। কিন্তু প্রশ্নটা হচ্ছে, এই জুটশিল্পকে আধুনিকীকরণ করবার জন্য, রিনোভেশন করবার জন্য আমাদের সরকার, পূর্ববর্তী যে সরকার ছিল, সেই সরকার একটা চিন্তাভাবনা করেছিলেন—কিন্তু আশ্চর্যের ব্যাপার জুট শিল্পের জন্য একটা জুট অর্গানাইজেশন ফান্ড হয়েছিল, এর মধ্যে জুট অর্গানাইজেশন ফান্ডের জন্য ১৫০ কোটি টাকা এবং তার ডেভেলপমেন্টের জন্য ১০০ কোটি টাকা, মোট ২৫০ কোটি টাকা রাখা হয়েছিল। সেই ফান্ড থেকে ৩৬ জন মিল মালিক অ্যাপ্লিকেশন করেছিলেন আর্থিক সহায়তা লাভের জন্য। কিন্তু দুর্ভাগ্যের কথা, আমাদের এই অ্যাডমিনিস্ট্রেশন সেখানে মাত্র এই ডেভেলপমেন্ট ফান্ড থেকে ডিসবার্সমেন্ট করতে পেরেছে ১৩ কোটি ৪৩ লক্ষ টাকা। খুবই লজ্জার কথা। আমাদের হাতে পুরোপুরি ক্ষমতা নেই, কিন্তু যেটুকু ক্ষমতা ছিল সেইটুকুই আমরা কাজে লাগাতে পারলাম না। জুট ওয়েজ বোর্ডে ৪১ জন লেবার লাগে ১ টন জুট তৈরি করতে। আপনি জানেন, মন্ত্রী মহোদয়কে বলি, আর সেখানে ন্যাশনাল জুট মিলে ৮২ জন লেবার লাগে ১ টন জুট ম্যানুফ্যাকচার করতে। যেকথা বলতে চাইছিলাম, সেটা হচ্ছে—সেখানে পয়সা পাচ্ছে না। যাঁরা পয়সা পায় তাঁরা হচ্ছেন ম্যানেজিং ডাইরেক্টার, যাঁরা বড় অফিসার হয়ে আছেন তাঁরা পাচ্ছেন। ন্যাশনাল জুট মিলের ক্ষেত্রে সেখানকার চেয়ারম্যান ৬০০০ টাকা মাইনে পায়, আনলিমিটেড মেডিক্যাল বিল তোলেন, অসংখ্য রকমের গাড়ি ব্যবহার করেন ছেলে, মেয়ে, ভাইপো, ভাইঝি এদের স্কুলে যাবার জন্য। এইভাবে টাকা মিসইউজ হচ্ছে। আজকে আমরা কিন্তু এটা করতে পারতাম, আমাদের হাতে প্রচলিত আইন যা ছিল সেই আইনের মধ্যে আমরা করতে পারতাম। পশ্চিমবঙ্গের জুটশিল্পের মালিকরা প্রভূত টাকা আর্ন করছে। মালিকরা বায়ার্স এর কাছ থেকে র-মেটেরিয়ালস কিনছে এবং হিউজ অ্যামাউন্ট কালো টাকার পাহাড় তৈরি করছে। তারা আজকে সবাই জুটশিল্প থেকে অন্যদিকে সরে যাচ্ছে, তারা অন্য ইন্ডাস্ট্রির দিকে চলে যাচ্ছে। কিন্তু আমরা এই কথা বলতে পারি না যে, আপনারা অন্যদিকে যাচ্ছেন যান কিন্তু জুট ইন্ডাস্ট্রিও আপনাকে দেখতে হবে। আমি সেজন্য বলছি, আজকে যে প্রস্তাব উঠেছে জুটশিল্প জাতীয়করণ করবার, কিন্তু জাতীয়করণ করলেই সলিউশন হয়ে যাবে এটা মনে করবার কোনও কারণ নেই।

[1-40—1-50 P.M.]

ওয়েজ বোর্ড লেবার পেমেন্ট যেটা ৫৫ টাকা করে ঠিক করে দিয়েছে, সেটা অনেক জায়গায় ঠিক মানা হচ্ছে না। পশ্চিমবঙ্গে কয়েকটি জুট মিল আছে, তারা কন্ট্রাক্ট বেসিসে

লেবারদের খাটায়; একই কম্পাউন্ডের ভেতর, একই প্রেমিসেসের ভেতর তারা লেবারদের এইভাবে কম মজুরি দিয়ে কাজ করাচ্ছে। এক একটা ফার্ম-এর মেটিরিয়ালস নিয়ে মেইন স্ট্রিমে ম্যানুফ্যাকচার করে ফিনিসড্ গুডস তৈরি করে বাজারে বিক্রি করছে, কিন্তু তারা শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দিচ্ছে না। এই মালিকরা টাকা জমা দিতে যাতে বাধ্য হয়, সেইজন্য কোনও আলাদা আইনের দরকার হয় না, সেইজন্য কেন্দ্রীয় সরকারের দরকার হয় না, রাজ্যের হাতে যে ক্ষমতা আছে, সেই ক্ষমতার মাধ্যমেই এই সমস্ত সমস্যার সমাধান করা যায়। সেইজন্য পাটশিল্প জাতীয়করণ করেই শুধু শ্রমিকদের রক্ষা করা যাবে না, অন্য সব ব্যাপারগুলোও আপনাদের দেখতে হবে।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্য শ্রী শক্তিপ্রসাদ বল এবং যেসব মাননীয় সদস্য আজকে এই প্রস্তাব এনেছে, সেই প্রস্তাবকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। প্রথম ব্যাপারটি হল, পাটশিল্প আমাদের দেশের একটা বিখ্যাত শিল্প এবং এই শিল্পকে বেসিক ইন্ডাস্ট্রি বলা হয়। শুধু আজকে নয়, বহু আদিম যুগ থেকে ভারতবর্ষে এই পাটশিল্প বিখ্যাত শিল্প হিসাবে চলে আসছে। মাননীয় স্পিকার স্যার, আজকে এই শিল্পের চরম অবস্থার অনেক কারণ আছে এবং তার জন্য বেসিক কনসেপ্টগুলো আমাদের আলোচনা করা দরকার। বঙ্গদেশ বিভক্ত হওয়ার ফলে এই শিল্পের সর্বনাশ হয়ে গেছে। কারণ পূর্ববঙ্গে পাট সবথেকে বেশি হয় এবং পশ্চিমবঙ্গের মিলগুলোর সাথে এরা যুক্ত ছিল, ডিভিসন অব বেঙ্গল হওয়ার ফলেই আজ পাটশিল্প মার খাচ্ছে। দ্বিতীয় ব্যাপার হল, পূর্বে আমাদের যে কেন্দ্রীয় সরকার ছিল, তাদের ঘোষিত নীতিগুলির জন্য আজকে পাটশিল্পের এই চরম অবস্থা হয়েছে। আজকে আমরা এই শিল্পের দিকে যদি লক্ষ্য দিই, তাহলে দেখব যে, ইন্টারন্যাশনাল ফরেন মার্কেটগুলিতে এই পাট শিল্পের চাহিদা কমে গেছে, কিন্তু ইন্টারনাল মার্কেটে এই পাটশিল্পের চাহিদা অনেক বেড়ে গেছে। এই সম্পর্কে আমি একটা উদাহরণ দিচ্ছি, ১৯৬৫-৬৬ সালে অভ্যন্তরীণ চাহিদা ২৮৭.৮ হাজার মেট্রিক টন, রপ্তানি ৮৯৫.৬ মেট্রিক টন, ১৯৮৭-৮৮ সালে অভ্যন্তরীন চাহিদা ৯৫৭.৪ হাজার মেট্রিক টন, রপ্তানি ২৪০.০০ মেট্রিক টন, ১৯৮৮-৮৯ সালে অভ্যন্তরীণ চাহিদা ১১৪৮.৫ হাজার মেট্রিক টন, রপ্তানি ২২৩.৫ হাজার মেট্রিক টন। তাহলে আমরা দেখতে পাচ্ছি ফরেন মার্কেটে চাহিদা অনেক কমে গেছে, কিন্তু অভ্যন্তরীণ মার্কেটে চাহিদা অনেক বেড়ে গেছে। আমাদের দেশের বিজনেসম্যানরা শুধু প্রফিট-এর কথাই ভাবেন, তারা বিজনেস ডেভেলপ করার কথা ভাবেন না এবং তারই ফলে আজকে পাটশিল্প মার খাচ্ছে। আজকে এই যে প্রস্তাব খুবই যুক্তিসম্মত ও সময়োপযোগী হয়েছে বলে আমি মনে করি। আমাদের পাটশিল্পের ফরেন মার্কেট খুব কম, কারণ আজকে অনেক জায়গায় সিন্থেটিক ফাইবার ব্যবহৃত হচ্ছে এবং তার জন্যই এই পাটশিল্পের অবস্থা খুব খারাপ হচ্ছে। আমার আগে সুব্রত বাবু বলেছেন অনেক বিজ্ঞানী বলছেন এইসব ফাইবার থেকে দুরারোগ্য রোগ ক্যান্সার হতে পারে। সেজন্য ফরেন মার্কেটে আবার নতুন করে চাহিদা বাড়ছে, এই সময়ে আমরা এর অ্যাডভান্টেজ নিতে পারব। কিন্তু যদি ব্যক্তিগত মালিকানায় আবার পাটশিল্প চলে যায় তাহলে দেশের সর্বনাশ হবে। সেজন্য আমাদের এই শিল্পকে জাতীয়করণ করা হোক, মানুষের কল্যাণ হোক, পাবলিক ওয়েলফেয়ার হোক, এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পাট শিল্প জাতীয়করণ সম্পর্কে আজকের যে প্রস্তাব, সর্বদলীয় প্রস্তাব, তার মধ্যে আমিও একজন সই করেছি, আমি এই প্রস্তাবটা সমর্থন করছি। এটা ঠিকই আজকে পাট শিল্প সানসেট ইন্ডাস্ট্রিতে পরিণত হয়েছে। পাট শিল্পে জড়িত যারা শ্রমিক বহু চটকল বন্ধ থাকার ফলে তারা বিপন্ন, তাদের অবস্থা অনিশ্চিত হয়ে পড়েছে। তার থেকে বড় সমস্যা হচ্ছে পাট উৎপাদনের সঙ্গে গ্রামের যে লক্ষ লক্ষ চাষী জড়িত তাদের স্বার্থও অনিশ্চিত হয়ে পড়েছে। পাট বিক্রি করার ক্ষেত্রে গ্রামের দিকে দেখছি সেখানে ফাটকাবাজিরা চাষীদের উপযুক্ত দাম না দিয়ে সস্তায় পাট বিক্রি করতে বাধ্য করে। জে সি আই যে পাট কেনে সব জায়গায় উপযুক্ত গোডাউন করতে পারে না, কেনার ব্যবস্থা করতে পারে না, সেজন্য দেখা যায় পাট চাষীরা দিনের পর দিন মার খাচ্ছে। আজকে সেজন্য পাটশিল্প ন্যাশনালাইজেশনের যে প্রস্তাব এটা আমি সমর্থন করছি এবং এটা যাতে শুধু রেজলিউশনের আকারে না থাকে তার জন্য কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করার জন্য, যদিও সেটা রেজলিউশনে নেই, তবুও প্রস্তাব করছি সর্বদলীয় প্রতিনিধি দল কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হোক এবং যাতে কেন্দ্রীয় সরকারকে উপলব্ধি করাতে পারেন তার চেষ্টা তাঁরা যেন করেন।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** মাননীয় স্পিকার, স্যার, মাননীয় সদস্য শক্তি বাবু যে প্রস্তাব সেই প্রস্তাব খুবই ভাল প্রস্তাব, কিন্তু মুশকিল হচ্ছে আমার এই মাননীয় সদস্য সুব্রত বাবু শ্রম দপ্তরের বাজেটের উপর বক্তৃতা দিতে পারেননি, সেদিন একজন কর্মী মারা গিয়েছিলেন, আজকে সেটা পুষিয়ে নিলেন। আমার পক্ষে আবার ওঁর সেই বাজেট বক্তৃতার সব কিছুর জবাব দেওয়া সম্ভব নয়, আপনি সময়ও দেবেন না। তবে আগামী বছর বাজেট যখন হবে তখন বলবেন, তখন আমার কথা আছে আমি বলব। আমি কয়েকটি কথা মনে করিয়ে দিই—প্রথম কথা পাট শিল্প জাতীয়করণের প্রস্তাব এই বিধানসভায় কয়েক বার নেওয়া হয়েছে। আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে এই দাবি অনেকবার তোলা হয়েছে, কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন তাঁরা এই দাবি তুলেছেন, চটকলের শ্রমিকরা আন্দোলন, ধর্মঘট করেছেন এবং পাট চাষীরাও এই দাবিকে সমর্থন করেছেন। আমার যতদূর মনে আছে একবার সর্বদলীয় প্রতিনিধি দল তখনকার দিনে প্রাক্তন প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর কাছে গিয়েছিলেন পাট শিল্প জাতীয়করণের প্রস্তাব নিয়ে। আমার যদি ভুল না হয় শ্রমতী ইন্দিরা গান্ধী বলেছিলেন ন্যাশনালাইজেশন ইজ নো সলিউসন, ন্যাশনালাইজেশন হয়নি। আমার যতদূর মনে আছে তারপর প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধীর কাছেও যাওয়া হয়েছিল, তিনিও বলেছিলেন নো, জাতীয়করণ হবে না, অন্যান্য শিল্পের জাতীয়করণ রাষ্ট্রীয়করণ হবে না এই রকম কথা বলা হয়েছিল। এখন এই প্রস্তাবটা আবার এসেছে।

[1-50—2-00 P.M.]

তারপর সুব্রতবাবু যে কথাগুলি বললেন—পাট শিল্পের এই অবস্থার জন্য মূলত মালিক পক্ষই দায়ী। কিন্তু দুঃখের সঙ্গে আমাকে বলতে হচ্ছে, এর জন্য প্রাক্তন কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতিও কম দায়ী নয়। আমি আপনাদের একটু সিন্থেটিকের কথা মনে করিয়ে দিই। সুব্রতবাবু, সৌগতবাবু চটকলের সঙ্গে যুক্ত আছেন। সিন্থেটিকের ব্যবহার কিন্তু ঐ সময়েই এসেছিল। তারপর অনেক চাপাচাপির পরে একটা পারসেন্টেজ ঠিক হল। সেই পারসেন্টেজটাও

রাখা হয়নি। আমি আর একটি কথা মনে করিয়ে দিই—মিঃ সাংমা একটা মিটিং ডেকেছিলেন। সেই মিটিং-এ সুব্রতবাবু ছিলেন কি না আমার ঠিক মনে নেই। কিন্তু সেই সম্মেলনে আপনাদের যিনি প্রতিনিধি ছিলেন তিনি পাট শিল্পকে জাতীয়করণ করার প্রস্তাবের পক্ষে সমর্থন করেননি। কে উপস্থিত ছিলেন আমি ঠিক একেবারে নিশ্চিত করে বলতে পারব না। পরবর্তীকালে আরও দু'একটি কেন্দ্রীয় বৈঠক হয়েছে, তাতে আই.এন.টি.ইউ.সি-র দোদুল্যমানতা দেখা গেছে, বিশেষ করে প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী বলে দিয়েছিলেন, না, এটা রাষ্ট্রীয়করণ হবে না। ওদের পক্ষে অসুবিধা হতে পারে এবং এই অসুবিধা বোধহয় হয়েছিল, আমার যতদূর মনে আছে তাতে এটা বলতে পারি তারপর মডার্নাইজেশন সম্বন্ধে বলেছেন। সেখানে শর্ত দিয়েছিলেন এতগুলি কারখানা থাকবে, বাকিগুলি রাজ্য সরকার বন্ধ করে দেবেন। আমরা বলেছিলাম, না, আমরা তা কখনই মানতে পারি না। গোল্ডেন্স হ্যান্ডসেকের সঙ্গে বাড়তি এটুকু উত্তর দিয়েছিলেন, তাদের কিছু টাকা দিয়ে বিদায় করে দেওয়া হবে, ২৫০ কোটি টাকা বাজেটে ছিল। আমরা সমস্ত ট্রেড ইউনিয়ন মিলে বলেছিলাম, সুব্রতবাবুরাও বলেছিলেন, না, এটা হতে পারে না। প্রপার রিহ্যাবিলিটেশন করতে হবে, তার জন্য অন্যান্য ছোটখাট শিল্প করতে হবে, ডাইভারসিফিকেশন ইত্যাদি করতে হবে। মডার্নাইজেশন ফান্ড দিয়ে অনেক কথা বলা হয়েছিল। টাকার থলি ঘুরে বেড়াল। সেই টাকা কত ছিল? কি ব্যাপার হল? শেষ পর্যন্ত দেখা গেল কিছু মালিক তারা মডার্নাইজেশনের জন্য দরখাস্ত করলেন। কিন্তু উত্তরে তারা কি পেলেন? আজ পর্যন্ত আমার যতদূর সংবাদ আছে, তাতে দেখা যাচ্ছে ৭টি কোম্পানি মডার্নাইজেশনের জন্য কিছু টাকা পেয়েছিলেন। তারা ১০ কোটির কিছু বেশি টাকা পেয়েছিলেন। সেই টাকায় তারা মডার্নাইজেশনের কি করলেন সেটা ভগবানই জানেন। এদিক ওদিক করে তারা কি করলেন, জানি না। আমরা সন্দেহ করেছিলাম, মডার্নাইজেশনের টাকা ওদের হাতে দিলে সেই টাকার আধুনিকীকরণ হবে না, অন্যভাবে তারা টাকাটাকে ব্যবহার করবেন। আমরা বার বার দাবি করেছি, আমাদের মুখ্যমন্ত্রী আবার দাবি তুলেছেন—আমি বাজেট বক্তৃতায় সেই কথা বলেছি সুব্রতবাবু মিটিং-এর কথা বলছেন। আমি সেখানে বলেছি এই পাট শিল্পকে রাষ্ট্রীয়করণ করতে হবে। রাষ্ট্রীয়করণ ছাড়া পাট শিল্পকে বাঁচাবার কোনও উপায় নেই, পাট চাষীদের বাঁচাবার কোনও উপায় নেই। এখন আমরা আবার দেখছি পাটের বাজার দিনের পর দিন বাড়ছে। আমাদের এখানেও পাটের বাজার বাড়ছে। বাইরেও পাটের বেশ চাহিদা আছে। অনেক দেশ আগে সিন্থেটিক ব্যবহার করছিল। আসতে আসতে তারা সিন্থেটিক ছেড়ে দিচ্ছেন। কারণ তাদের দেশের স্বাস্থ্য বিশেষজ্ঞরা বলছেন সিন্থেটিক স্বাস্থ্যের পক্ষে ক্ষতিকর। তাই তারা সিন্থেটিক ব্যবহার ছেড়ে দিচ্ছে এবং আসতে আসতে আবার পাটের দিকে যাচ্ছে। আমাদের পাটের কম্পিটিটর আছে। অন্যান্য দেশ আমাদের কম্পিটিটর। কিন্তু তাসত্ত্বেও বলছি যে পাট শিল্পের সম্ভাবনা আছে। সেই জন্য আমরা বলেছি যে, এদের হাতে ওটা রাখা যায় না। আমি আগেও বলেছি, আবার বলছি যে, যদি সমস্ত শিল্পকে এখনই জাতীয়করণ, রাষ্ট্রীয়করণ করা সম্ভব না হয় নতুন করে তাহলে ১০টি মিল দীর্ঘদিন ধরে সে বন্ধ হয়ে আছে কেন্দ্রীয় সরকার সেই মিলগুলিকে টেকওভার করতে পারেন তাদের এবং ম্যানেজমেন্ট পরবর্তীকালে আস্তে আস্তে ন্যাশনালাইজড্ করতে পারেন। এই প্রস্তাব মুখ্যমন্ত্রীর পক্ষ থেকেও করা হয়েছে। এখানে কেন্দ্রীয় মন্ত্রী শারদ যাদব এসেছিলেন, তাঁর সঙ্গেও এই বিষয় আলোচনা হয়েছিল। মুখ্যমন্ত্রীর পক্ষ থেকেও সেই আলোচনা হয়েছে। সমস্ত

ট্রেড ইউনিয়নের প্রস্তাব হচ্ছে, এই মিলগুলিকে রাষ্ট্রীয়করণ করা ছাড়া পাট শিল্পকে বাঁচাবার কোনও উপায় নেই। গৌরীপুর ইত্যাদি আমাদের কারখানা যে, আমরা খৈতানের হাত থেকে পোদ্দারদের দিয়ে দিলাম। ঘটনাটা তা নয়। কাজেই সেদিক থেকে একে রাষ্ট্রীয়করণ করা ছাড়া পাট শিল্পকে বাঁচাবার কোনও উপায় নেই। ডাইভারসিফিকেশনের কথা কিছু বললাম। আজকাল অনেক জুটমিলে, চটকলে থলির কাপড় ইত্যাদি নানারকম জিনিস তৈরি হচ্ছে। আমরা যেটা করব সেটা হচ্ছে যে আপনাদের সময় যেমন দিল্লিতে বলেছিলাম রাজ্য সরকারের পক্ষ থেকে তেমনি আবার রাজ্য সরকারের পক্ষ থেকে ওদের বোঝাবার চেষ্টা করব যে, এটা রাষ্ট্রীয়করণ ছাড়া অন্য কোনও উপায় নেই। মাননীয় শক্তিবাবু যে প্রস্তাব এনেছেন সে প্রস্তাব খুব ভাল প্রস্তাব এবং সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি সুব্রতবাবু যে সমস্ত কথা বলেছেন সেইসব বিতর্কের জবাব দেবার সময় আমার এখন নেই কাজেই আমি তার মধ্যে যাচ্ছি না। তার খানিকটা ঠিক আছে আবার খানিকটা পুরোপুরি ঠিক নয়। মাহিনার ব্যাপারে একটা কথা বলি। জুট ইন্ডাস্ট্রিতে ইন্ডাস্ট্রিওয়াইজ সেটেলমেন্ট চালু আছে কিন্তু কয়েকটা জায়গায় মালিকরা চাপ দিয়ে শ্রমিকদের সঙ্গে চুক্তি করে কিছু কম পয়সা দিচ্ছে। আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে বারবার এর তীব্র বিরোধিতা করেছি এবং শ্রমিকদের বলেছি যে, এসব মানবেন না। কিন্তু কিছু করা যাচ্ছে না। এটা বিশেষ করে ট্রেড ইউনিয়নগুলি, তাদের উপর নির্ভর করে, আপনারা এটা দেখবেন বলে আমি আশা করছি। আমরা এ ব্যাপারে যে সাহায্য করার দরকার সে সাহায্য করতে চাই এবং করছি। শ্রমিকদের পাওনা টাকা পয়সা—ই.এস.আই., পি.এফের ক্ষেত্রে যে ব্যবস্থা নেওয়া দরকার সেগুলি আমরা নিচ্ছি এবং নিয়ে যাব। দেখা যাচ্ছে যে সরকারের যে টাকা—স্টাটুটারি ডিউস—তার একটা মোটা অংশ দিয়ে প্রধানত মিলগুলি তারা চালাচ্ছে। কাজেই সেদিক থেকেও আজকে এই শিল্পের রাষ্ট্রীয়করণ একান্ত অপরিহার্য হয়ে পড়েছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জাতীয় শিল্প পাট—পাটশিল্প নিয়ে এই যে প্রস্তাব আজকে সভায় এসেছে এতে বিভিন্ন দলের মাননীয় সদস্যগণ আলোচনায় অংশ গ্রহণ করেছেন। আলোচনায় অংশ নিয়ে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় খুবই মূল্যবান বক্তব্য রেখেছেন। আলোচনায় অংশ নেবার জন্য আমি সকলকে ধন্যবাদ দিয়ে এই প্রসঙ্গে দু'একটি কথা সাপ্লিমেন্ট করতে চাইছি। প্রথমেই আমি মাননীয় সদস্য সুব্রতবাবুকে বলতে চাই যে, এই শিল্পটা রুগ্ন হল কেন? এই শিল্পের অবস্থা আগে কি ছিল এবং আজকে শিল্পটি কন্ট্রোল করছে কারা? আগে এই শিল্পটা কন্ট্রোল করত ইন্ডাস্ট্রিয়ালিস্টরা, তারপর এই শিল্পটা ব্যবসায়ীদের কন্ট্রোলে চলে এল এবং এখন এই শিল্পটা সম্পূর্ণ ভাবে ফোড়েরা কন্ট্রোল করছে। এরজন্য কারা দায়ী সেই কথা আমি সুব্রতবাবুর কাছে জানতে চাই। ৪৩ বছর ধরে ভুল শিল্পনীতি নিয়ে চলার জন্য আজকে এই জাতীয় শিল্প—পাট শিল্পের এই অবস্থা হয়েছে। এটা সকলেই অনুভব করবেন যে, পূর্ব ভারতের পাট শিল্প অর্থনীতিকে কতখানি প্রভাবিত করে, বা পূর্ব ভারতের অর্থনীতি এর উপর নির্ভরশীল। ৪৫ লক্ষের অধিক পাট চাষী, তাদের জীবন জীবিকা সব কিছু এর উপর নির্ভরশীল। এই শিল্পটা ক্রমান্বয়ে শিল্পপতি, তারপর ব্যবসায়ী এবং তারপর ব্যবসায়ীদের হাত থেকে ফোড়েদের হাতে চলে এসেছে। সুব্রতবাবু এইসব ভালভাবেই জানেন এবং আশা করি এই ব্যাপারে তার দ্বিমত নেই। আমার সময় কম, অল্প

কথায় আমি এই ফোড়েরা কিভাবে এসেছে তা একটু বলি। বেয়ারলি বলে একটি লোক তার ৪টি মিল রয়েছে—অ্যাঙ্গাস, বরানগর ইত্যাদি। ইংলণ্ডে যখন তার নামে হুলিয়া বেরুল তখন সে এখানে পালিয়ে এসে এইসব শিল্প করতে লাগল। সেখানে রিজার্ভ ব্যাঙ্কের আপত্তি সত্ত্বেও হাইকোর্ট করে সে এইসব শিল্প চালাচ্ছে। কাজেই এই শিল্প ফাটকাবাজদের হাতে এইভাবে গিয়ে পৌঁছেছে। কাজেই এই অবস্থায় এই শিল্পকে বাঁচাবার জন্য একমাত্র যে পথটি খোলা আছে, যেটা মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন—জাতীয়করণ করা বা রাষ্ট্রের অধীনে আনা। স্যার, এই প্রসঙ্গে বলতে গিয়ে এর এক্সপোর্টের কথাটা একটু বলি। ১৯৮০-৮১ সালে ছিল ৬.৬ মেট্রিক টন এবং তার মূল্য ছিল ৩০০ কোটি টাকা। ১৯৮৫-৮৬ সালে সেটা হল ২ মেট্রিক টন, টাকার পরিমাণ হল ২৬২ কোটি টাকা। ক্রমান্বয়ে হ্রাস পাচ্ছে। ১৯৮৭-৮৮ সালে ২.৪ এম. টি., টাকার অঙ্কে ২৪৩ কোটি টাকা। ১৯৮৮-৮৯ সালে ৩.১ মেট্রিক টন, টাকার অঙ্কে ২৫০ কোটি টাকা। তাহলে দেখা যাচ্ছে টাকার অঙ্ক ক্রমান্বয়ে কমছে। স্বাধীনতার আগে মিলের সংখ্যা ছিল ১০২টি, শ্রমিকদের সংখ্যা ছিল ৩ লক্ষ, উৎপাদন হত ৯ লক্ষ মেট্রিক টন। ১৯৭৫-৭৬ সালে শ্রমিক সংখ্যা হ্রাস পেয়ে হল ২।। লক্ষ এবং উৎপাদন হল ১০ লক্ষ মেট্রিক টন। ১৯৮৯ সালে মিলের সংখ্যা কমে দাঁড়াল ৩৬টিতে এবং তার মধ্যে প্রায় ৯টি বন্ধ। কিন্তু তাসত্ত্বেও উৎপাদন ১৪ লক্ষ মেট্রিক টন।

[2-00—2-10 P.M.]

এরসঙ্গে ১ লক্ষ ৭০ হাজারেরও বেশি প্রায় ২ লক্ষ শ্রমিক জড়িত। এই শিল্পের অবস্থা দিনের পর দিন খারাপের দিকে যাচ্ছে। এই রকম অবস্থায় দাঁড়িয়ে আজকে এই শিল্পকে যাতে জাতীয়করণ করা যায় তার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানোর জন্য একটা সর্বদলীয় প্রস্তাব এখান থেকে আমরা গ্রহণ করছি। তবে একটা জিনিস অবিলম্বে আমাদের ভাবতে হবে সেটা হচ্ছে, এই মনোপলি প্রকিওরমেন্ট-এর ব্যাপারে গভর্নমেন্টকে দায়িত্ব নিয়ে করতে হবে। এটা জে.সি.আই-এর মাধ্যমে করা যায় কি না সেটা ভাবতে হবে এবং জে.সি.আই-এর মাধ্যমে যাতে মিলগুলি প্রকিওরমেন্ট জুট কেনে সেই রকম একটা ব্যবস্থা করার কথা চিন্তা করতে হবে। কাজেই এইরকম একটা অবস্থায় দাঁড়িয়ে এই সর্বদলীয় প্রস্তাব এখানে আনা হয়েছে। সুব্রতবাবু একটি প্রস্তাব দিয়েছেন যে, এখান থেকে প্রতিনিধি দল পাঠানো হোক। সেটাতে আমার কোনও আপত্তি নেই যদি সর্বসম্মতিক্রমে হয়। এই শিল্পকে আজকে পুনরুজ্জিবীত করতে গেলে, সামগ্রিক ভাবে এই অর্থনীতিকে পুনরায় চাঙ্গা করতে গেলে একমাত্র জাতীয়করণ ছাড়া আর দ্বিতীয় কোনও পথ নেই। আজকে এই গুরুত্বপূর্ণ শিল্প সম্পর্কে যে প্রস্তাব আনা হয়েছে তাতে মাননীয় সদস্যগণ সকলে অংশ গ্রহণ করেছেন বলে আমি খুশি হয়েছি। এখানে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ও তাঁর বক্তব্য রেখেছেন বলে আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আজকে এই প্রস্তাব যাতে সকলে গ্রহণ করেন সেজন্য আপনার মাধ্যমে সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The Motion of Shri Shakti Prasad Bal that—

**এই সভা লক্ষ্য করছে যে, "পশ্চিমবঙ্গের চটশিল্প পূর্ব ভারতের অর্থনীতির ক্ষেত্রে এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। প্রায় ২ লক্ষ শ্রমিক এই শিল্পে কাজ করে এবং পাটচাষী**

সহ প্রায় ৪৫ লক্ষ মানুষের জীবিকা এই শিল্পের উপর নির্ভরশীল;

এই সভা আরও লক্ষ্য করছে যে, এরূপ গুরুত্বপূর্ণ শিল্প ফাটকাবাজ ব্যবসায়ীদের দ্বারা পরিচালিত হওয়ার ফলে দিনদিন রুগ্ন হয়ে পড়ছে;

সুতরাং এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অবিলম্বে পাটশিল্প জাতীয়করণের অনুরোধ জানাচ্ছে—

Was then put and agreed to

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker** : Now the Hon'ble Minister-in-charge of Land and Land Reforms Department will make a statement on the subject of reported collapse of a newly constructed building at Behala.

(Attention called by Dr. Manas Bhunia, Shri Shish Mohammad, Shri Lakshman Chandra Seth, Shri Prabuddha Laha and Shri Deba Prasad Sarkar)

**Shri Benoy Krishna Chowdhury** : Mr. Speaker, Sir I rise to make this statement in reply to the Calling Attention Notices tabled by Sarbashree Dr. Manas Bhunia, Shish Mohammad, Lakshan Chandra Seth, Prabuddha Laha and Deba Prasad Sarkar, regarding the collapse of the newly constructed building at Behala on the spot and injury to several persons.

I regret to inform the house that on the 14th May, 1990 between 11-00 and 11-30 P.M., a five-storied tenament block under construction at 4/7, Buro Shibtala Main Road, Behala, suddenly collapsed, causing the death of 4 persons and injury to 14 others. The collapsed building was a part of a multi-storied housing complex consisting of 15 blocks totalling about 500 flats. 4 of the blocks have been Completed and others are in various stages of construction. 14 flats in the complex are occupied.

On receipt of information Police and Fire Brigade rushed to the spot and commenced rescue operations with the help of the local people. Preliminary investigation does not rule out the possibility of structural failure, inadequate foundation, or use of sub-standard materials. However, exact cause of collapse will be known only after a thorough investigation.

An Inquiry Committee under the Chairmanship of Prof. P. Some,

Former Dean of Faculty of Engineering, Jadavpur University is being seet up to inquire into the cause of collapse. The Committee has been asked to submit their report within two months.

A Police case under sections 338/304/120B/448/471 IPC at Behala Police Station has been registered. So far 8 persons have been arrested including Nand Kishore Bangur and Srikanta Bangur. This case was started on the basis of a complaint by Calcutta Municipal Corporation. Information so far gathered reveals that the Original owners of the land were Messrs Western India Commercial Co. Ltd. First sanction of the building plan was obtained by this Company on the 11th May, 1981, from South Suburban Municipality, Behala. Thereafter, after three revisions, final sanction was given on 19.6.85, when Behala was a part of Calcutta Municipal Corporation. Available records indicate that the property was sold in 1984 to M/s Dunbar Mills Ltd., a fact which was suppressed by M/s. Western India Commercial Co., while obtaining the final sanction in June, 1985.

After several changes M/s Star Co. Ltd. were appointed as the promoters. The Star Co. Ltd. is a Sister concern of the Bangur Group. M/s Dayal & Shyam were the Architects. Attempts are being made to secure the arrest of all the responsible personal Shri Keshab Bangur, Executive Director of Star Company Ltd. has moved an application for an anticipatory bail under section 138 Cr. P.C. in the Court of the Dist. Judge, Alipore. This application is being heard today and is being strongly opposed by the Government. Messrs. Appollo Construction Co. was given the contract for construction on a turn-key basis. The two partners of this company viz. Shri Pinaki Sengupta and Tapan Chatterjee have moved similar applications for anticipatory bail in the Hon'ble High Court at Calcutta. This application was fixed for hereing today and was strongly opposed by the State Government. It is learnt that the application was rejected by the Hon'ble High Court today.

The investigation of the case has been taken over by the CID., West Bengal. All comprehensive measures are being taken to arrest the other persons who were connected with this building collapse.

In March, 1990, a complaint was received by the Calcutta Municipal Corpn. Building Deptt. about unauthorised construction at the site. A stop work notice for internal and external deviations was issued by the Calcutta Municipal Corpn. And guards were posted on the 23.4.90. Thereafter, as per usual practice, guards were withdrawn on the 26.4.90, on the basis of a written undertaking given by the promoters that no

further construction would be undertaken. According to Calcutta Corporation Officials, the local Councillor, Shri Sailen Dasgupta, made a request for withdrawal of the guards.

**(Noise and Interruptions)**

**(Several Members of Congress(I) benches stood up and protested.)**

During rescue operations on the night of 14th-15th May, 1990, 18 persons, including 3 dead were removed from the debris of the building. One more person died in the Hospital bringing total deaths to 4. All the 4 deceased have since been identified. The injured persons were shifted to different hospitals for treatment, of which 6 have been admitted and the rest discharged. The State Government has decided to meet the cost of treatment of the injured persons. Special Care has been taken in this regard.

This episode shows how some unscrupulous promoters will not hesitate to go to any length, violate all laws and endanger human lives and property. I would like to assure the Members that these unscrupulous enemies of society who were responsible for the collapse and the tragic loss of lives will be very firmly and promptly dealt with. Finally, I would like to convey our deepest and sincerest sympathies to the affected families.

**Mr. Speaker :** the Statement will be circulated.

(Noise and interruptions) ....

### Privilege Motion

[2-10—2-20 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে যখন এই বিষয়টি নিয়ে হাউসে আলোচনা হচ্ছিল তখন আমি আপনার কাছে প্রস্তাব রেখেছিলাম যে, মাননীয় সদস্য সৌগত রায় যে অভিযোগ বিধানসভার একজন মাননীয় সদস্যের বিরুদ্ধে করেছেন, তিনি যদি সেই অভিযোগ প্রত্যাহার করেন বা—যে অভিযোগ করেছেন সেটা সর্বৈব অসত্য, কোনও ভিত্তি নেই, তিনি প্রমাণ করতে পারেননি, প্রমাণ দেনওনি যদি তিনি দুঃখ প্রকাশ করেন বা ক্ষমা চান, তাহলে আর প্রিভিলেজ মোশনের কোনও সুযোগ থাকবে না। দুঃখের বিষয় কালকে তিনি তা করেননি। অতএব বাধ্য হয়ে আমি আজকে তাঁর বিরুদ্ধে একটা প্রিভিলেজ মোশনের নোটিশ দিয়েছি। আপনার অনুমতি নিয়ে আমি সেই নোটিশটি পড়ে দিতে চাই।

বিষয়টি হচেছ এই যে, গতকাল (১৫-৫-৯০) বিধানসভার অধিবেশন প্রশ্নোত্তর পর্ব স্থগিত রেখে পূর্ব রাত্রে (১৪-৫) বেহালার বুড়ো শিবতলা মেন রোডে অসাধু প্রোমোটার

বাঙ্গুরদের বেআইনিভাবে তৈরি করা যে ফ্ল্যাট বাড়িটি ভেঙে পড়েছিল সে সম্পর্কে আলোচনা করার অনুমতি দিয়েছিলেন অধ্যক্ষ মহোদয়।

এই আলোচনা চলাকালে বিধানসভার সদস্য শ্রী সৌগত রায় একটি গুরুতর অভিযোগ উত্থাপন করেন। এই অভিযোগটি ছিল বিধানসভার সদস্য এবং প্রাক্তন সরকারি চিফ হুইপ শ্রী নিরঞ্জন মুখার্জির বিরুদ্ধে। এই অভিযোগ উত্থাপন করার আগে নিয়ম ও প্রথা মতো শ্রী রায় মাননীয় অধ্যক্ষ এবং সংশ্লিষ্ট সদস্যকে কিছুই জানাননি। অধিকন্তু শ্রী রায় জানতেন যে, শ্রী মুখার্জি দীর্ঘকাল গুরুতর রূপে অসুস্থ এবং বিধানসভাতে তিনি জবাব দেবার জন্য উপস্থিত ছিলেন না। তা সত্ত্বেও শ্রী রায় চ্যালেঞ্জ দিয়ে অভিযোগ করেন যে, কালো টাকার মালিক অসাধু ও বেআইনিভাবে ফ্ল্যাট নির্মাণকারী ব্যবসায়ী গোষ্ঠি বাঙ্গুরদের সঙ্গে শ্রী মুখার্জির গভীর যোগাযোগ আছে। সেজন্য তাঁর পদত্যাগ করা উচিত। যখন এই অভিযোগ তোলা হচ্ছিল তখন শ্রী রায় ভালভাবেই জানতেন যে, তিনি যে অভিযোগ করছেন তা সম্পূর্ণ ভিত্তিহীন এবং তিনি তা প্রমাণ করতে পারবেন না। তিনি জানতেন যে, অসত্য ভাষণ পেশ করে তিনি হাউসকে মিসলিড করছেন। প্রকৃতপক্ষে শ্রী রায় শুধু শ্রী মুখার্জিকে অবৈধভাবে আক্রমণ করেননি, তিনি তা করেছেন খুব ডেলিবারেটলি, উইলফুলি এবং নোয়িংলি। এই অতীব গর্হিত কাজ করার দরুন শ্রী রায় শুধু শ্রী মুখার্জির স্বাধীকার ভঙ্গ করেননি, পরন্তু বিধানসভারও চরম অবমাননা করেছেন। শ্রী রায় কিভাবে শ্রী মুখার্জিকে হেয় করতে চেয়েছেন তা পরিষ্কার হয়ে যাবে যদি গোটা আলোচনাটির 'টেপ' বাজিয়ে শোনা হয়। সমগ্র আলোচনার যে পটভূমিতে অভিযোগটি উত্থাপিত হয়েছিল এবং আলোচনায় যে মূল সুরটি সব কিছুতে অপরাধ যে কত গুরুতর ধরনের তা স্বতঃই পরিষ্কার হয়ে যাবে সমস্ত মামলাটি অনুধাবনের জন্য শ্রী রায়ের বক্তব্যের একটি নকল এই সঙ্গে সংযোজিত করা হল।

সর্বশেষে আমার প্রস্তাব হচ্ছে এই যে, শ্রী রায়ের বিরুদ্ধে আনীত ব্রিচ অব প্রিভিলেজ ও কনটেম্পট অব দি হাউস এর এই গুরুতর অভিযোগটি একজামিন ইনভেস্টিগেট ও রিপোর্ট করার জন্য প্রিভিলেজ কমিটিতে পাঠানো হোক। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয় যদি আপনি আলোচনার সুযোগ দেন আজকে হোক বা যেকোনও সময়ে হোক আরও আলোচনা নিশ্চয়ই হবে। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে একটি বিষয়ে বিশেষভাবে উত্থাপন করব এই হাউসে বিশেষ করে বিরোধী দলের যাঁরা মাননীয় সদস্য এবং অভিজ্ঞতার দিক থেকে কেউ খাটো নন, তাঁদের যথেষ্ট অভিজ্ঞতা আছে। তাঁরা প্রথম সারির রাজনৈতিক নেতা। এখানে দেখা যাচ্ছে যে, তাঁরা বিধানসভায় দাঁড়িয়ে এমন সব ভিত্তিহীন অভিযোগ বিভিন্ন ব্যক্তির সম্পর্কে কেউ হয়ত নেতা, কেউ অফিসার কেউ বা হাউসের মাননীয় সদস্য, এমন কি হাউসের সদস্যদের বিরুদ্ধে অভিযোগ উত্থাপন করতে গেলে যে সমস্ত নিয়মকানুন মানতে হয় সেই নিয়মকানুনও তাঁরা মানেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাউসের যাঁরা সদস্য তাঁদের প্রতিকার চাইবার অধিকার আছে। কিন্তু হাউসের বাইরে যাঁরা আছেন তাঁদের সেই সুযোগ নেই। তাঁরা জানেন, কিভাবে প্রতিকার চাইতে হয় তার নিয়ম ও প্রথা আছে। যাইহোক, এইসব আলোচনা আপনি যদি অনুমতি দেন তখন হবে আপাতত আমার যে নোটিশ আপনার কাছে পড়ে দিয়েছি, আমাদের যে প্রস্তাব দিচ্ছি আপনার কাছে উল্লেখ করেছি সেটা অত্যন্ত গুরুতর, এ অপরাধের ক্ষমা নেই। উনি জানেন ভাল করেই, যেকোনও ধরনের

প্রিভিলেজ হোক না কেন মাননীয় সৌগত রায়ের জানা আছে যে, ঐ প্রিভিলেজের মামলার ফলেই এশিয়ার মুক্তিসূর্য এবং ওঁদের দলের বড় নেত্রী তাঁকে মেম্বারশিপ খোয়াতে হয়েছিল। আজকে যদি এই গুরুতর মামলার বিচার না করা হয় তাহলে ভুল করা হবে। যা বলতে হবে তা নিয়ম মোতাবেক বলতে হবে নিয়মের বাইরে দাঁড়িয়ে একজন মাননীয় সদস্য, গুরুতর অসুস্থ আমার মনে হয় শুধু নিয়ম ভঙ্গ নয়, এর চেয়ে গুরুতর কাজ আর হতে পারে না। যিনি উপস্থিত নেই তাঁর বিরুদ্ধে এতবড় অভিযোগ পেশ করে দিলেন। এটা ছাড়া চলবে না। এটা প্রিভিলেজ কমিটিতে পাঠানো হোক, এই আমার বক্তব্য।

**মিঃ স্পিকার :** আপনি মাননীয় সৌগত রায়কে নোটিশ দিয়েছেন?

**শ্রী সৌগত রায় :** স্যার, মাননীয় সদস্য শ্রী অমলেন্দ্র রায় আমার বিরুদ্ধে গতকাল সভায় যা বলেছিলাম সেই ব্যাপারে অধিকার ভঙ্গের প্রস্তাব দিয়েছেন। আজ সকালে তাঁর এই ইচ্ছার কথা আমি হাউসে আসার পর জানতে পেরেছি।

[2-20—2-30 P.M.]

এক্ষেত্রে একটু অসুবিধা আছে যে, আমি এখনও আমার ভাষণের কপি, যেটা উনি পেয়েছেন বলছেন, সেটা আমি তুলিনি। সুতরাং আমাকে সময় দিলে বিস্তারিতভাবে কালকে বলব। শুধু একটি কথা এই প্রসঙ্গে বলে রাখা উচিত, আমি এবারের সভায় এই অধিবেশনে একটা অস্বস্তিতে পড়েছিলাম, কারণ মাননীয় অমলেন্দ্রবাবুর প্রিভিলেজের উপর বক্তৃতা এবার শুনতে পাইনি বলে। আমি আজকে সেই অস্বস্তি থেকে মুক্ত হলাম। তবে আমার দুঃখ এই যে, সি.পি.এম. নেতা নিরঞ্জন বাবু সম্পর্কে যে কথা আমি বলেছি তার বিরুদ্ধে প্রস্তাব আনবার মতো কাউকে সি.পি.এম. পার্টির মধ্যে পাওয়া গেল না, আর.এস.পি.-র অমলবাবুকে নিয়ে আসতে হল। আমি আরও বিনীতভাবে আপনার কাছে নিবেদন করতে চাই যে, অমলবাবুকে এর আগেও দেখেছি এই সভার মধ্যে তাঁর একটি ভূমিকা আছে যাতে সদস্যদের স্বাধীনতা—ফ্রিডম অব স্পিচ কিভাবে কার্টেল করা যায় সেজন্য নানা উপায় উদ্ভাবন করেন। কিন্তু আমি একথা বলতে চাই ..........

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন) ...

(শ্রী অমলেন্দ্র রায় রোজ টু স্পিক)

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন) ......

**Mr. Speaker :** Mr. Saugata Roy, if you are not prepared to meet the petition today, then you make your submissions tomorrow. Because what you are saying, the submissions that you are making are not relevant to this application. It is extraneous to the application. How it is relevant? Whether it is curtailing freedom of speech or not? It is not relevant. Don't be biased. Come to the direct truth.

(Noise)

**শ্রী সৌগত রায়ঃ** যাইহোক, আমি আপনাকে বলে রাখছি সাধারণ ভাবে যে, আমি ডিটেল্‌সে কালকে জবাব দেব, তবে আমরা কোনওরকম হুমকির কাছে ভয় দেখানোর কাছে আমাদের বক্তৃতার স্বাধীন অধিকার হারাতে রাজি নই। আমরা বিরোধী দল হিসাবে সরকারি দলের দুর্নীতি, সরকারি দলের অপদার্থতা, সরকারি দলের ব্যবসায়িদের সঙ্গে যোগাযোগ ইত্যাদি তুলে ধরবার ব্যাপারটা তুলে ধরবই, সংখ্যাগরিষ্ঠতা দিয়ে সেটা বন্ধ করা যাবে না। শুধু একটি কথা আপনার কাছে ক্ষমা চেয়ে বলতে চাই যে, নিরঞ্জন বাবু অসুস্থ, বর্তমানে তাঁর ব্যাপারে আমার বক্তব্য ছিল না আমি এটুকুই বলতে চেয়েছিলাম, নিরঞ্জন বাবু—যিনি সাউথ সুবারবন মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান ছিলেন—তাঁর আমলে প্ল্যান স্যাংশন হয়েছিল। এই ব্যাপারেই বক্তব্য ছিল। আমি কালকে আরও বিস্তারিত ভাবে বলব। এই বলে আপনার কাছে অনুমতি নিয়ে শেষ করছি।

## Motions under Rule 185

**Mr. Speaker :** There are two motions one by Shri Saugata Roy and the other by Shri Dilip Kumar Majumdar. I will take up both the Motions together. Both the Motions will be debated together but the Vote will be taken separately.

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, আপনি সিদ্ধান্ত নিয়েছেন যে, দুটো মোশন একসঙ্গে মুভ করা হবে। আমার মতে কমিউন্যাল সিচুয়েশনস্‌ অ্যান্ড অ্যান্টিন্যাশনাল এলিমেন্টস-এর কার্যকলাপ নিয়ে আমার মোশনটি আরও গুরুতর। আনন্দমার্গীদের বিষয়টি সেই পরিমাণে গুরুত্বপূর্ণ, অতখানি গুরুত্বপূর্ণ নয়। তবে আপনি যখন সিদ্ধান্ত নিয়েছেন যে, দুটো মোশন একসঙ্গে মুভ করা হবে, সেজন্য আমি আমার মোশনটি পড়ছি। আমি এখানে মোশনটি মুভ করার পর পাঁচ মিনিট বলব, পরে রিপ্লাইয়ের সময়ে আবার বলব। Sir I beg to move that—

This House notes with grave concern that the activities of anti-national elements and killings of innocent people in the Kashmir Valley and the killings of innocent people by pre-khalisthani militants which continue in Punjab are creating serious threats to the integrity of the Country ;

This House further notes that the communal riots in different parts of the Country are also threatening the secular fabric of the Country;

This House, therefore, resolves to oppose all anti-national and Communal forces and urges upon the Government of India through the State Government to take the firmest steps to maintain the unity and integrity of the Country.

স্যার, আমার প্রস্তাবে আমি আজকে কাশ্মীরে, পাঞ্জাবে এবং ভারতের বিভিন্ন জায়গায় জাতীয়তা বিরোধী এবং ভারতের ঐক্য বিরোধী কার্যকলাপের ফলে ভারতবর্ষে যে বিপদ উপনীত হয়েছে আমি সে সম্পর্কে বলার চেষ্টা করেছি। আপনি জানেন, নতুন সরকার আসার পরে কাশ্মীরে উগ্রপন্থী কার্যকলাপ বেড়ে গিয়েছে। বিশেষ করে কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কন্যাকে অপহরণ-এর পর এবং তাঁর মুক্তির জন্য কিছু উগ্রপন্থীকে ছেড়ে দেবার পর এই কার্যকলাপ আরও বেড়ে গিয়েছে। তারা প্রকাশ্যে দেশের মধ্যে থেকে দেশ বিরোধী স্লোগান তুলছে। সেখানকার বিশ্ববিদ্যালয়ের উপাচার্য থেকে শুরু করে বহু মানুষ তাদের হাতে নিহত হয়েছেন। এই সঙ্গে আমরা পাশাপাশি দেখছি যে, পাঞ্জাবেও উগ্রপন্থী কার্যকলাপ সমানভাবে চলছে। আজকে উগ্রপন্থীদের কার্যকলাপ সেখানে কোন পর্যায়ে গিয়ে পৌঁচেছে সেটা গতকাল শিরোমণি প্রবন্ধক কমিটির সভাপতি গুরুচরণ সিং তোহরার উপরে আক্রমণের মধ্যে দিয়ে অত্যন্ত স্পষ্ট হয়ে গেছে। আমরা এই কথা কংগ্রেসের পক্ষ থেকে বারবার করে বলার চেষ্টা করেছি যে, কাশ্মীরে এবং পাঞ্জাবে উগ্রপন্থীদের কার্যকলাপ এবং জাতীয়তা বিরোধী কার্যকলাপকে আলাদা করে দেখলে চলবে না। এই দুই কার্যকলাপের পিছনে পাকিস্তানের মদত যে আছে সেটা সম্প্রতি টাইমস ম্যাগাজিনে এ সম্পর্কে লেখা হয়েছে—কিভাবে পাকিস্তান কাশ্মীরে এবং পাঞ্জাবে উগ্রপন্থীদের মদত দিচ্ছে তা উল্লেখ করা হয়েছে। এই প্রচেষ্টা কেবলমাত্র পাকিস্তানের মধ্যেই সীমাবদ্ধ নেই, সামগ্রিকভাবে সাম্রাজ্যবাদীদের চক্রান্ত এর পিছনে রয়েছে। তারা ভারতবর্ষকে টুকরো টুকরো করে ভেঙে দিতে চায়। এর বিরুদ্ধে আমাদের মাথা তুলে দাঁড়াতে হবে। দেশের মধ্যে ধর্মীয় মৌলবাদিদের দ্বারা রামজন্মভূমি-বাবরি মসজিদ নিয়ে বিতর্ক তুলে সাম্প্রদায়িক সম্প্রীতিকে ক্ষুণ্ণ করার চেষ্টা করছে। রামজন্মভূমি বাবরি মসজিদ বিতর্ক তুলে এক শ্রেণীর হিন্দু মৌলবাদীরা মাথাচাড়া দিয়ে উঠছে এবং এই বিতর্ককে ভারতবর্ষের কয়েকটি শহরের মধ্যে ছড়িয়ে দেওয়া হয়েছে এবং সাম্প্রদায়িক দাঙ্গা পর্যন্ত হয়েছে। জামশেদপুর, কানপুর, আমেদাবাদ দাঙ্গা হয়েছে বিহারের জওদাতে দাঙ্গা হয়েছে। বিশ্ব হিন্দু পরিষদ ঘোষণা করেছেন যে, জুন মাসের মধ্যে তাঁরা রামজন্মভূমির কাজ শুরু করবেন এবং তাতে যেকোনও পরিস্থিতির মোকাবিলা তাঁরা করবেন। আমরা জানি বিশ্ব হিন্দু পরিষদে ভারতীয় জনতা পার্টি আছে, যারা কেন্দ্রে রাষ্ট্রীয় মোর্চার একটা সমর্থক। আমার মূল বক্তব্য হচ্ছে, এই শক্তিগুলো ভারতবর্ষের হিন্দু-মুসলমানের যে ঐক্য এবং সাম্প্রদায়িক সম্প্রীতি, হাজার হাজার বছরের যে ঐতিহ্য তাকে নষ্ট করে দিতে চায়। ভারতবর্ষের যে সংহতি ও একতা তাকে টুকরো টুকরো করে আলাদা ভারতবর্ষ করতে চায়। তার বিরুদ্ধে একজন ভারতবাসী হিসাবে, প্রগতিশীল রাজনৈতিক দলের সদস্য হিসাবে রুখে দাঁড়াবার প্রয়োজন আছে। আজকে আমাদের সাম্রাজ্যবাদীদের সঙ্গে কোনও আপোষ নয়, নিরবিচ্ছিন্ন সংগ্রাম এর বিরুদ্ধে করতে হবে। আমি আশাকরি যে প্রস্তাব আমি এখানে রেখেছি তা এই হাউসের সর্ব দলের সর্বজনের সমর্থন পাবে। বাংলা থেকে যেখানে সাম্প্রদায়িক সম্প্রীতির পীঠস্থান, সেখান থেকে নতুন করে সারা ভারতবর্ষের মানুষের কাছে পৌঁছে যাবে এই সংবাদ যে বাংলাদেশ বিরোধী, সাম্রাজ্যবাদ বিরোধী শক্তির বিরুদ্ধে ঐক্যবদ্ধ ভাবে দাঁড়িয়েছে। রাজনীতিভাবে এবং সামগ্রিকভাবে আমরা এর মোকাবিলা করব। এই কয়টি কথা বলে আমি আমার মোশন হাউসে রাখলাম।

[2-30–2-40 P.M.]

**Mr. Speaker :** Mr. Dilip Kumar Majumdar, you may move your motion under Rule 185.

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** Sir, I beg to move that এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, গত ১৮ই এপ্রিল, ১৯৯০ তারিখে স্বরাষ্ট্রমন্ত্রী মুফতি মহম্মদ সৈয়দ এর লোকসভায় প্রদত্ত বিবৃতিতে—

(১) আনন্দমার্গীদের দেশব্যাপী বে-আইনি কার্যকলাপ, রাজনৈতিক নেতৃবৃন্দ সহ রাজনৈতিক হত্যাকান্ড বিদেশ থেকে বেআইনি অস্ত্রশস্ত্র গোপন পথে আমদানি অবৈধ ভাবে বেতারযন্ত্রের ব্যবহার, বিস্ফোরক পদার্থ মজুত প্রভৃতি রাষ্ট্রবিরোধী কার্যকলাপের ভয়াবহ তথ্য এবং চক্রান্ত ফাঁস হয়েছে ; এবং

(২) প্রকাশ হয়েছে যে,

(ক) এইসব চক্রান্তের সাথে বিদেশি রাষ্ট্র ও বহু বিদেশি নাগরিক যুক্ত ;

(খ) আনন্দমার্গীদের উক্ত কার্যকলাপের প্রধান কেন্দ্র পশ্চিমবঙ্গে এবং ;

(গ) এই রাজ্যে মুখ্যমন্ত্রী ও বহু সংসদ সদস্য সহ অনেক শীর্ষনেতা আনন্দমার্গী খুনের প্রধান লক্ষ্য। এই সভা মনে করে যে, পশ্চিমবাংলার নির্বাচিত সরকারের বিরুদ্ধে এই চক্রান্ত এক রাষ্ট্রদ্রোহিতার সামিল ;

সুতরাং এই সভা আনন্দমার্গ সংগঠনকে অবিলম্বে রাষ্ট্রবিরোধী এবং বে-আইনি ঘোষণা করার এবং ওদের বিভিন্ন কেন্দ্র তল্লাস করে মজুত বে-আইনি অস্ত্র উদ্ধার করার জন্য দাবি জানাচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখন শুধু ১০ মিনিট বলব, পরে আবার উত্তরে বলব। এই আনন্দমার্গীরা একটি ধর্মীয় সংস্থা, এরা আনন্দমার্গী বলে প্রচার করে থাকেন। কিছু হিন্দু মৌলবাদী, মুসলিম মৌলবাদী, প্রতিক্রিয়াশীল শক্তি এবং কংগ্রেস পার্টির কিছু লোকেরা এদের সার্টিফিকেট দিচ্ছেন। কিন্তু আসলে আমরা কি দেখছি, এরা হচ্ছে খুব প্রাউটিস্ট দল। ১৯৫৫ সালে শ্রী প্রভাত সরকারের নেতৃত্বে এই দলটি প্রতিষ্ঠিত হয়েছিল। মাড়োয়ারিরা যেমন নাম বদলায়, কালোবাজারি যারা করেন তাদের যেমন বিভিন্ন নাম আছে, তেমনি এই আনন্দমার্গীদের বিভিন্ন নাম আছে। তারা প্রকৃত জিনিসটা গোপন রেখে বিভিন্ন নামে পরিচয় দেন। কোথাও তারা—আমরা বাঙালি নামে পরিচিত, কোথাও বা অঙ্গিকা সমাজ, কোথাও বা ভোজপুঠা সমাজ কোথাও প্রাউটিস্ট নামে অথবা ভলেন্টারি সোশ্যাল সার্ভিস নামে থেকে ধর্মের আভরণে এরা কাজ করে যাচ্ছেন। সংকীর্ণ জাতিবিদ্বেষ, হিংস্র ধর্মান্ধতা, সদা হিংসায় সময় কাটান। সারা বিশ্বব্যাপী উগ্র কমিউনিস্ট বিদ্বেষ ব্যক্তি হত্যা ও নিজেদের উদ্দেশ্য সফল করার উদ্দেশ্যে ধংসাত্মক কার্যকর্ম চালাবার স্বার্থে এক আন্তর্জাতিক সন্ত্রাস বাহিনী গঠন করেন। এদের অর্থ সংগ্রহের কোনও জ্ঞাত উৎস নেই শত শত কোটি টাকা খরচ করে এই

আন্দমার্গীরা। সাম্রাজ্যবাদী শক্তির এতে মদত আছে। এদের হেড কোয়ার্টার্স পুরুলিয়াতে আছে। কিন্তু আমরা যেমন দেখে থাকি যে, রামকৃষ্ণ মিশন বা ভারত সেবাশ্রম সংঘ বন্যা কিম্বা খরার সময়ে মানুষের পাশে এগিয়ে আসে, এরা কিন্তু সেসব কিছু করে না। এরা কেবল খুন করতে পারে। এরা দেশের যত বড় বড় লোক আছে তাদের খুন করার সিদ্ধান্ত নিয়েছেন। দেশের প্রধান বিচারককে খুব করার চেষ্টা করেছিল, মুখ্যমন্ত্রীকেও খুন করার চেষ্টা করেছিল। এরা মার্কসিস্ট বিধায়কদের খুন করার চেষ্টা করেন। এমন কি বিধায়কদেরও বাদ দেন না শচীনবাবুকেও খুন করার চেষ্টা করেছে এবং তা প্রকাশ্য ভাবে বিবৃতি দিয়েছে। এরা পাকিস্তান থেকে অস্ত্র সংগ্রহ করে, ম্যানিলা থেকে অস্ত্র সংগ্রহ করে এবং বিদেশিদের সঙ্গে এদের একটা সম্পর্ক আছে। ভারত সরকারের এই আনন্দমার্গদের কার্যকলাপের বিষয় নিয়ে একটি বই প্রকাশ করেছে। ভারত সরকারের তথ্য ও প্রচার দপ্তর থেকে কয়েক বৎসর পূর্বে এই পত্রিকাটি প্রকাশিত হয়েছিল। এই পত্রিকাটির নাম 'আনন্দমার্গ দি ট্রুথ'—তাতে বলা হয়েছে ভারত বিরোধী শক্তির দ্বারা প্ররোচিত ও সাহায্য প্রাপ্ত হয়ে ভারত সরকারকে উচ্ছেদ করে একনায়কত্ব প্রতিষ্ঠায় সচেষ্ট। আরও কি বলেছে শুনুন—আনন্দমূর্তি তার শিষ্যদের হিংসার সাহায্যে রাজনৈতিক ক্ষমতা দখলের জন্য প্ররোচিত করে। এটা ভারত সরকারের তথ্য ও প্রচার দপ্তরের পুস্তিকা। এই আনন্দমার্গীরা সেনাবাহিনী, সরকারি দপ্তরে, পুলিশে, কেন্দ্রীয় আবগারি বিভাগ, আয়কর ও বিক্রয়কর বিভাগে অনুপ্রবেশ ঘটাবার জন্য বিশেষ প্রচেষ্টা চালানো হয়। ডিফেন্সের অ্যাডিশনাল সেক্রেটারি মঙ্গল সাধন পান্ডে তিনিও এরমধ্যে জরিত আছে। তারপরে রিটায়ার্ড যে স্পোক্সম্যান তিনিও এই দলে আছেন এবং সবচেয়ে আশ্চর্যের কথা যে, মিলিটারিদের মধ্যেও এরা জায়গা করে নিয়েছে। তারপরে আনন্দমূর্তির 'দি ওয়েস্ট টু পিস' পুস্তিকায় প্রকাশ্যে তিনি লিখেছেন যে, হিংসাই হচ্ছে জীবনের সারবস্তু। যারজন্য তারা হিংসাই করে চলেছেন। যারা এর বিরোধিতা করবেন বা সমালোচনা করবেন তাদেরই খুন করবে। তাদেরকে এর লিকুইডেট করে দেবে। এইভাবে অসংখ্য লিকুইডিশন করবে ঠিক করেছে। রাজনৈতিক নেতাদের, সমাজসেবী এবং রাষ্ট্রনায়কদের খুন করার পরিকল্পনা নিয়েছে। শুধুমাত্র ভিন্ন ধর্মীয় নয়, নিজেদের ভিতরকার বিরোধীদেরও হত্যা করার একটা চক্রান্ত করেছে এবং এই ব্যাপারে একটা ভিভিড ডেসক্রিপশন দিয়েছে। আনন্দমূর্তির স্ত্রী উমা সরকার, তার পুত্র গৌতম সরকার ভারত সরকার কর্তৃক যে পত্রিকা প্রকাশিত হয় তাতে বিবৃতি দিয়েছেন যে, আনন্দমূর্তির নির্দেশে আনন্দমূর্তির যে সমস্ত বিরোধী ছিল তাদের খুন করার পরিকল্পনা হয়েছে। একজন অবধূত নাম মাধবানন্দ তিনিও স্বীকারোক্তি করেছেন যে, তিনি নিজে ১৮ জনকে খুন করেছেন এবং আনন্দমূর্তি ৬ জনকে খুন করার অপরাধে জেলে গিয়েছিলেন। তিলজলাতে যে ১৭ জন মানুষকে খুন করা হয়েছে তার জন্য বিচার বিভাগীয় তদন্ত কমিটি করা হল কিন্তু সেই তদন্ত কমিটির সুপরিকল্পিত ভাবে পরিহার করা হল ; যার ফলে ৩টি মামলা করা হয়েছিল এবং সেই ৩টি মামলা খারিজ হয়ে গেল যেহেতু ওরা সেখানে গেল না। এতে সন্দেহ দৃঢ়তর হয়েছে যে, কারা এই তিলজলার ঘটনার সঙ্গে জড়িত—আনন্দমার্গীরা জড়িত। শ্রীমতী গান্ধী পর্যন্ত বলেছিলেন তিলজলায় যে ১৭ জন খুন হল এর জন্য অনেক প্রশ্নের জবাব দিতে হবে, কিন্তু তারা কোনও জবাব দিচ্ছেন না—এটা ভারত সরকারের বইতে প্রকাশিত হয়েছে। কয়েকদিন আগে পাকিস্তানের কাছে ভারতের সীমান্তে বর্ডার সিকিউরিটি পুলিশ ২ জন আনন্দমার্গীকে ধরেছেন, তাঁরা স্বীকার করেছে

আনন্দমার্গীদের একটা বিশেষ শাখার নির্দেশে অস্ত্রশস্ত্র নিয়ে আসছিল। এদের একটা বিরাট পরিকল্পনা আছে, সেটা হচ্ছে মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে খুন করা এবং আমাদের প্রিয় সদস্য শচীন সেনকে খুন করা; অনেক রাষ্ট্র ও রাজনৈতিক নেতা যারা আছেন তাদেরকে খুন করা ও বিভিন্ন রাষ্ট্র নায়ককে খুন করার জন্য তারা আরও অনেক গুরুত্বপূর্ণ চাঞ্চল্যকর পস্তুতি নিয়েছেন। তথ্য বেরিয়েছে জ্যোতি বসুকে খুন করার জন্য ৭০ সালে পাটনায় গুলি চলেছিল, কিন্তু ভাগ্যক্রমে তার লাগেনি তবে তাঁর সফরসঙ্গীর গায়ে লেগেছিল এবং তিনি মৃত্যুমুখে পতিত হয়েছিলেন। আবার হয়ত চন্দন বসুকে খুন করা হবে। কয়েকদিন আগে পুরুলিয়াতে তারা একটি স্কুলের ২ জনকে খুন করেছে এবং ৪০০ একর জমি তারা দখল করেছে ; তার মধ্যে বন বিভাগের জমি আছে। এবং মানুষের রায়তি জমি আছে ১০০ একর। সেখানে তারা একটা বিরাট হেড-কোয়ার্টার করেছে সন্দেহজনক কিছু লোক সেখানে আনাগোনা করে। কয়েকদিন আগে সেখানে যখন একটা বোমা বিস্ফোরণ হল তখন যাকে রাঁচি হাসপাতালে নিয়ে যাওয়া হল তাঁকে দেখে ডাক্তার বিশেষজ্ঞরা বললেন যে, নিজে বোমার বিস্ফোরণে জ্বলে পুড়ে গিয়েছে। কিন্তু তারা অসত্য ডায়রি করলেন, যারা ধর্মের কথা বলেন। কিছুদিন আগে যখন সেখানে রেইড করা হল তখন সেখান থেকে আমেরিকার অস্ত্রশস্ত্র এবং অন্যান্য দেশের অস্ত্রশস্ত্র পাওয়া গেল। লেসার সংযুক্ত বিভিন্ন অস্ত্রশস্ত্রও সেখান থেকে পাওয়া গেল। সেখান থেকে প্যাট্রিসিয়া নামে একজন বিদেশি মহিলাকে পাওয়া গেল তার কাছে কোনও পাসপোর্ট নেই, ভিসা নেই, তিনি আমেরিকান। তাঁকে ধরে নিয়ে আসার পর দেখা গেল তাঁর কাছে কোনও বৈধ কাগজপত্র নেই আবার তিনি নাকি নোবেল পুরস্কার প্রাপ্ত। সরকার এ ব্যাপারে চিঠি লিখছেন কিন্তু কেউ জবাব দিল না। এই যে একজন ফ্রড, ইমপোস্টার মহিলা তার জন্য দেখা গেল কংগ্রেসিদের মমতা ঝরে পড়ছে। কংগ্রেসের মমতা জননীরূপে সেখানে হাজির হলেন, বিবৃতি দিলেন, দুঃখে চোখের জলে ভেসে গেল, কিন্তু কংগ্রেসের এই মমতা জননীরূপে তিনি পুরুলিয়া গেলেন না যেখানে গরিবের জমি দখল করা হয়েছিল। যেখানে গরিবকে খুন করা হচ্ছে, স্কুল মাস্টারকে খুন করা হচ্ছে, জ্যোতি বাবু, শচীন সেনকে খুন করার জন্য হুমকি দেওয়া হচ্ছে, মোরারজী দেশাইকে খুন করার জন্য অস্ট্রেলিয়ায় ওরা হিলটন হোটেলে বোমা ফেলেছিল, যখন প্রভাত সরকার গ্রেপ্তার হয় আনন্দমার্গীরা শহরে তখন সন্ত্রাসবাদী কার্যকলাপ চালিয়েছিল, স্টকহোমে ওরা সোভিয়েত বিমান ছিনতাই করার চেষ্টা করেছিল। আমাদের একজন মিলিটারিকে ওরা স্টাব করেছিল, আমাদের কূটনৈতিক মিশনের সদস্যের উপর ৩০ বার ওরা আন্তর্জাতিক স্তরে আক্রমণ চালিয়েছিল এবং যারজন্য ভারত সরকার ওদেরকে বেআইনি করেছিল। তখন কেন্দ্রে কংগ্রেস সরকার ক্ষমতায় ছিল এবং সেই সরকার ওদেরকে বেআইনি ঘোষণা করেছিল। কিন্তু এব্যাপারে এখানে কংগ্রেসের যারা রয়েছেন তাদেরকে এর প্রতিবাদ করতে দেখিনি। ওরা যখন বলল যে, আমরা মড়ার খুলি নিয়ে নৃত্য করব এবং যখন পশ্চিমবাংলার সরকার সেটার বিরোধিতা করলেন তখন ভোলে'বাবা পার করেগর নাম নিয়ে তারা হাইকোর্টে গেলেন এবং তারা দরবার করলেন যে আমাদেরকে মড়ার খুলি নিয়ে নৃত্য করতে দাও। ওরা মনে করছেন যে, জ্যোতি বসুকে যদি খুন করে কোনও একটি সন্ত্রাসবাদী দল কিম্বা এখানকার বামপন্থী নেতাদের যদি খুন করে কোনও একটি সন্ত্রাসবাদী দল বা কম্যুনিস্টের বিরুদ্ধে যদি কংগ্রেস সন্ত্রাস চালায় তাহলে ওরা মনে করছে এটাই আমাদের লাভ হবে। কেন না আজকে কংগ্রেস পার্টি সন্ত্রস্ত, জনগণের থেকে বিচ্ছিন্ন হয়ে

গেছে, ওদের কোনও ভবিষ্যত নেই, ওরা আজকে হতাশাগ্রস্ত; যেরূপ হতাশাগ্রস্ত মানুষ আত্মঘাতী হয়। ঠিক আজকে কংগ্রেসের তাই হচ্ছে। একটা দেশের বুকে আমেরিকান সাম্রাজ্যবাদীদের আনুকূল্যে বা মদতে পরিপুষ্ট, অর্থ সাহায্যে পরিপুষ্ট, প্রশিক্ষণ প্রাপ্ত আমাদের দেশের জাতির সঙ্গে দাঙ্গা, মারকাট এই সমস্ত কাজ করবার জন্য এবং চক্রান্ত করে একনায়কত্ব দখল করে যখন তাঁরা এইভাবে সন্ত্রাস শুরু করেছে কংগ্রেস। কংগ্রেস মনে করছে তাই হোক। আমাদের তো কোনও আশা নেই। আমি এখন বলি, যে প্রস্তাব রেখেছি এই দলের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়া হোক। আলোচনা হবার পরে আবার আমি জবাব দেব।

[2-40–2-50 P.M.]

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় যে প্রস্তাব নিয়ে এসেছেন কাশ্মীর, পাঞ্জাব এবং ভারতবর্ষের হিন্দু এবং মুসলমান, সাম্প্রাদায়িক শক্তির বিরুদ্ধে, জাতীয় ঐক্য ও সংহতির বিরুদ্ধে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে জাতীয় ঐক্য এবং সংহতি রক্ষার জন্য যে প্রস্তাব নিয়ে এসেছেন আমি তা সমর্থন করছি। কিন্তু তিনি প্রারম্ভিক ভাষণে বলেছেন যে, যেমন এই নতুন সরকার অর্থাৎ রাষ্ট্রীয় মোর্চা সরকার আসার পর কাশ্মীর বা পাঞ্জাবে বিচ্ছিন্নতাবাদী শক্তি বেশি করে মাথাচাড়া দিয়ে উঠেছে। কিন্তু এই রকম ধরনের প্রস্তাব সর্বদলীয় প্রস্তাব হিসাবে আসা উচিত ছিল এবং দলমত নির্বিশেষে সকল জাতির ঐক্য ও সংহতি রক্ষার জন্য যে সংগ্রাম চলছে তার জন্য এইভাবে না বললে ভাল হত। এখন প্রশ্ন হচ্ছে ভারতবর্ষের ঐক্য এবং সংহতি থাকবে কি না। ঐক্য এবং সংহতি থাকবে কি না এইটা এখন একটা মহান প্রশ্ন এসে দাঁড়িয়েছে। এইটা এখন একটা গুরুতর প্রশ্ন হয়ে দেখা দিয়েছে। আমি বলব, কাশ্মীরে য়া ঘটেছে তা হচ্ছে এই, সেখানে জম্মু কাশ্মীর লিবারেশন ফ্রন্ট তারা পাকিস্তানের মধ্যে ঘাঁটি করে পাকিস্তানের কাছে অস্ত্র শিক্ষায় শিক্ষিত হয়ে এখানে আন্দোলন চালাচ্ছে। কাশ্মীর এর জনগণের মনে অনেক আশা আকাঙ্খা আছে সেগুলি পূরণ হবে। স্বাধীনতার পরে কাশ্মীর এখনও অনগ্রসর হয়ে রয়েছে, সেখানে অর্থনৈতিক সমস্যা রয়েছে, তাঁরা শিল্পে অনগ্রসর হয়ে রয়েছে, সেখানে কোনও রেল হেড নেই এবং সেখানে শিল্প গড়ে ওঠেনি। এই সমস্ত জিনিসগুলি দেখতে হবে। কাশ্মীর সমস্যা আছে। বিচ্ছিন্নতাবাদি শক্তির বিরুদ্ধে প্রশাসনিকভাবে এর মোকাবিলা করতে হবে। সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে মোকাবিলা করতে হবে। কিন্তু আজকে কাশ্মীর হোক বা পাঞ্জাব হোক বা অন্য জায়গা হোক এই সাম্প্রদায়িক শক্তির পিছনে রয়েছে আঞ্চলিক বৈষম্য। পরিকল্পনা সমস্ত অঞ্চলে সমানভাবে পরিকল্পিত হয়নি। অর্থনৈতিক উন্নয়ন হয়নি ঠিকভাবে। যে সংখ্যালঘু তফসিলি জাতি। উপজাতি আছে তাদের মেইন স্ট্রিমে আনবার জন্য যেবাবে প্রচেষ্টা চালানো উচিত ছিল, তা হয়নি। হয়নি বলে এই সমস্যা দেখা দিচ্ছে। যে সাম্প্রদায়িক ভিত্তিতে আমাদের দেশটা ভাগ হয়েছে, সেই সাম্প্রদায়িক ভিত্তিতে সাম্রাজ্যবাদী শক্তি এখন দেশকে আবার ভাগ করার জন্য বিচ্ছিন্নতাবাদী শক্তিকে উস্কানি দিচ্ছে এবং আমাদের দেশের সংহতি ও অগ্রগতি যাতে না হয় তার জন্য চেষ্টা করছে। আপনি জানেন, আমাদের দেশে হিন্দু সম্প্রদায়ভুক্ত মানুষরা সংখ্যাগুরু এবং আপনার হয়ত মনে আছে জনসংঘ যখন প্রতিষ্ঠিত হয় তখন দীনদয়াল উপাধ্যায় বলেছিলেন যে, হিন্দু জাতীয়তাবাদের দ্বারা জাতীয় ঐক্য ও সংহতি রক্ষা করা যাবে, আর এখন এল. কে. আদবানী বলেছেন, বি. জে. পি. সদস্যরা আর. এস.

এস. এর সঙ্গে যুক্ত ছিল ও যুক্ত থাকবে। আপনারা জানেন, রাষ্ট্রীয় স্বয়ং সেবক সঙ্ঘ মহাত্মা গান্ধীকে হত্যা করেছিল এবং তাদের একমাত্র কাজ হচ্ছে সাম্প্রদায়িক উস্কানি দেওয়া। আমাদের দেশ ভারতবর্ষে হিন্দু, মুসলমান, খ্রিস্টান বিভিন্ন ভাষাভাষি নিয়ে গঠিত হয়েছে, কাজেই আমাদের দেশকে বলা যায়, মাল্টি লিঙ্গুয়েস্টিক, মাল্টি ন্যাশনাল। বৈচিত্রের মধ্যে ঐক্য, এই মনোভাব নিয়ে বিভিন্ন সম্প্রদায় ও সংখ্যালঘু সম্প্রদায় আমাদের দেশে আছে, ও তাদের আশা-আকাঙ্খা ও যুক্তিত্ববোধ প্রকাশ করার জন্য বিভিন্ন জাতিগোষ্ঠি রয়েছে। আজকে বিচ্ছিন্নতাবাদী আন্দোলনগুলির বিরুদ্ধে আমাদের দৃষ্টিভঙ্গি নেওয়া প্রয়োজন, কারণ এটা একটা গুরুতর সমস্যা এবং এটা নিয়ে আজকে ভাবার দরকার আছে। ভারতবর্ষ স্বাধীন হওয়ার পর, আজকে এখানে যেসমস্ত ব্যবস্থা রয়েছে, যে ভূমি ব্যবস্থা রয়েছে, যে সামাজিক ব্যবস্থা আছে, সেখানে জাতপাতের ভাবধারা চলছে, মানুষকে খুন করছে। বিহার, উত্তর প্রদেশ, হরিয়ানা ও মধ্যপ্রদেশের বিভিন্ন জায়গায় এই সমস্ত মানুষরা তাদের অধিকার থেকে বঞ্চিত হচ্ছে, তাই আজকে রাজনৈতিক দিক থেকে, অর্থনৈতিক দিক থেকে, সামাজিক দিক থেকে এটা নিয়ে ভাবার দরকার আছে। সেইজন্য, আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে অনিচ্চা সত্ত্বেও বলতে হচ্ছে, পাঞ্জাবে যে বিচ্ছিন্নতাবাদ শক্তি মাথাচাড়া দিয়ে উঠেছিল, সেই বিচ্ছিন্নতাবাদী শক্তিকে উস্কানি দেওয়ার জন্য তখন কংগ্রেস ভিন্দ্রেওয়ালাকে উস্কানি দিয়েছিল এবং তাদের গড়া ফ্রাঙ্কেটাইন গুরুদোয়ারয় গুলিকে তাদের কাছে ব্যবহার করছে। আমি বলতে চাই, ধর্ম হচ্ছে একটা ব্যক্তির পারিবারিক বিশ্বাস, মন্দির, মসজিদ, চার্চ, গুরুদোয়ারা এগুলিকে রাজনৈতিক কাজে ব্যবহার করা চলবে না, কমিউনিটি লেভেলে, সাম্প্রদায়িক লেভেল বা রাজনীতির মধ্যে এটাকে নিয়ে আসা চলবে না, স্বাধীনতার ৪৩ বছর পরেও এই জিনিসটা আমরা করে দেখাতে পারিনি, এটাও ঠিক কথা। জাতীয় আন্দোলনের যারা নেতা তারা আজকে, সেই ইংরেজদের ডিভাইড রুল পলিসিকে উঠিয়ে দিতে পারেনি এবং তার জন্য আজকে তারা সাধারণ মানুষের আস্থা পাচ্ছেন না, আজকে সাধারণভাবে দেশটা ধর্মের ভিত্তিতেই থেকে গেছে। আমাদের ভারতীয় সংবিধানে আছে ভারত রাষ্ট্র—ধর্মনিরপেক্ষ রাষ্ট্র, সেকুলার রাষ্ট্র, সেই নীতিকে আমাদের নেতারা আজও কার্যকর করতে পারেনি। বামপন্থিরা শ্রমজীবী মানুষের সঙ্গে কাজ করে, পশ্চিমবঙ্গে কলকারখানায়, মাঠে-ময়দানে অনেক গরীব মানুষ সংগ্রাম করে, ভূমিসংস্কারের জন্য সংগ্রাম করে সেখানে হিন্দু-মুসলমান সবাই একসঙ্গে কাজ করে, খেতে-খামারে, কলকারখানায় একসঙ্গে রুজি-রোজগারের জন্য সংগ্রাম করে। কিন্তু বিহার, উত্তর প্রদেশে একটা জাত-পার্তের লড়াই চলছে, তাদের সেই সামন্ততান্ত্রিক শাসন ব্যবস্থা, সমাজ ব্যবস্থা টিকিয়ে রাখতে সেখানে তারা সাম্প্রদায়িক উস্কানি দিচ্ছে চন্ডীগড় পাঞ্জাবকে দিতে হবে, হরিয়ানার অন্য রাজধানী করতে হবে, এবং জল বন্টনের ব্যাপারটা সুষ্ঠু সমাধান করতে হবে। কাশ্মীরীদের অসুবিধাটা আজ বুঝতে হবে, তাদের অর্থনৈতিক সুবিধার জন্য সেখানে ইন্ডাস্ট্রি গড়ে তোলা দরকার। পারিস্তান আজকে সেখানে উস্কানি দিচ্ছে, সেইজন্য আমি বলব সিমলা চুক্তি যা হয়েছিল তাকে কার্যকর করে এই সমস্যার সমাধান করতে হবে। আর আমি সামগ্রিকভাবে বলতে চাই যে, আজকে আমাদের উচিত, আমাদের যে রিজিওনাল ইমব্যালান্স আছে, সেটাকে মুক্ত করার জন্য ব্যবস্থা নিতে হবে। এমন কতকগুলি প্রোগ্রাম নিতে হবে যারা সংখ্যালঘু এথনিক জাতীয় গোষ্ঠী আছে তাদের অর্থনৈতিক উন্নয়ন যাতে হতে পারে। সাম্প্রদায়িক দাঙ্গা কড়া হাতে দমন করার জন্য সাম্প্রদায়িক প্রচার নিষিদ্ধ করতে হবে।

আমরা বলতে চাই দেশের ঐক্য অখন্ডতা রক্ষার জন্য কোনও সাম্রাজ্যবাদী শক্তির কাছে, চক্রান্তের কাছে আমরা মাথা নোয়াব না। আমাদের পশ্চিমবঙ্গের বিধানসভার একটা ঐতিহ্য আছে, সেই ঐতিহ্যকে স্মরণ করে পশ্চিমবঙ্গের মানুষ রাজা রামমোহন থেকে আরম্ভ করে বিদ্যাসাগর, বিবেকানন্দ, নজরুল, রবীন্দ্রনাথ, আমাদের নেতাজীর সেই সংগ্রামের ঐতিহ্যকে স্মরণ করে আসুন আমরা দলমত নির্বিশেষে কেন্দ্র রাজ্য সমস্ত ভারতবর্ষের মানুষ ঐক্যবদ্ধ ভাবে এই সাম্প্রদায়িকতার বিরুদ্ধে বিচ্ছিন্নতাবাদী শক্তির বিরুদ্ধে সংগ্রাম করি, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দিলীপ মজুমদার মহাশয় যে মোশন এনেছেন যদি ওঁরা প্রকৃত চাইতেন যে, আনন্দমার্গীদের বিরুদ্ধে কিছু আইন মাফিক ব্যবস্থা নেওয়া হোক তাহলে আমার মনে হয় সব পার্টির সঙ্গে আলোচনা করলে সর্বদলীয় একটা মতামত এখানে আসতে পারত। কিন্তু সেই আলোচনা করা হয়নি। আমি এই মোশনের অ্যামেন্ডমেন্ট এনেছি, সেই অ্যামেন্ডমেন্ট সমর্থন করে আমি একটা কথা বলতে চাই। অত্যন্ত আনন্দের কথা যে, আনন্দমার্গী একটা ধর্মীয় সংস্থা, তারা যাগযজ্ঞ করে, সমাজের অনুন্নত সম্প্রদায় তফসিলি আদিবাসীদের মধ্যে গিয়ে স্কুল করে, তাদের মধ্যে জাগরণ আনে, শিক্ষা-দীক্ষা প্রচার করে। যদি মুখ্যমন্ত্রী, মাননীয় সদস্য শচীন বাবুকে হত্যা করার জন্য ষড়যন্ত্র করে তাহলে নিশ্চয়ই আমরা কংগ্রেস থেকে তার তীব্র নিন্দা করি, তার বিরুদ্ধে যত কঠোর ব্যবস্থা নেওয়া দরকার সেটা নিতে বলি। কিন্তু কংগ্রেস আনন্দমার্গীদের সমর্থন করে এই কথা যাঁরা বলেছেন তাঁরা সত্যকে অপলাপ করেছেন তাই নয়, তাঁরা আনন্দমার্গীদের ভয়ে ভীত হয়ে পাগলের মতো কথাবার্তা বলেছেন। দিলীপ বাবুর প্রস্তাবে আছে আনন্দমার্গীদের ব্যান করা হোক। কিন্তু প্রস্তাব করার সময় একটা কথা বললেন না যে, আজকে আনন্দমার্গীদের যদি নিষিদ্ধ করতে হয় তাহলে মার্কসবাদী কমিউনিস্ট পার্টিকেও নিষিদ্ধ পার্টি বলে ঘোষণা করতে হয়। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি পশ্চিমবঙ্গের যে দশা করেছে তা যদি এই বিধানসভায় দাঁড়িয়ে বলতে হয় তাহলে বলতে হবে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি আনন্দমার্গীদের মধ্যে কম ভীতি সন্ত্রাসের সৃষ্টি করেনি। আপনি মিস প্যাট্রিসিয়ার কথা বলছিলেন, আপনি বোধহয় জানেন না তিনি যে সংস্থাকে রিপ্রেজেন্ট করেছিলেন সেই সংস্থা নোবেল প্রাইজ পেয়েছে এবং তিনি সেই সংস্থার শুধু উপযুক্ত কর্মী নন, তিনি সেই সংস্থার একজন যোগ্যতম কর্মী ছিলেন, তাঁকে আপনারা যেভাবে মারধোর করেছেন যেভাবে অত্যাচার করেছেন তা জাতীর কাছে একটা কলঙ্ক। এজন্য আসল কথা বলতে গিয়ে আপনি মমতা বন্দ্যোপাধ্যায়ের বিরুদ্ধে কিছু কথা বলেছেন। আনন্দমার্গীদের বিরুদ্ধে যাঁরা বলে গেলেন, আনন্দমার্গীদের খুনের বিরুদ্ধে যে প্রতিবাদ করলেন কোথায় সেটা? আমি নিজে প্রস্তাব করেছি আনন্দমার্গীরা যদি বর্ডারে চক্রান্ত করে থাকে, সাম্প্রদায়িকতার কোনও কথা বলে থাকে, আমাদের মুখ্যমন্ত্রীকে হত্যা করার চেষ্টা করে তাহলে বিধানসভায় সেটা রাখা হোক। কেন রাখা হল না? আমি প্রস্তাব করেছিলাম তারা কি কি করেছে বিধানসভা চলছে সেটা বিধানসভায় রাখুক। কিন্তু আপনারা বিধানসভাকে এড়িয়ে গেছেন, একটা প্রস্তাবও আনেননি। আমি নিজে প্রস্তাব করেছি মুখ্যমন্ত্রীকে ব্ল্যাক ক্যাট দিয়ে প্রোটেকশন দেওয়া হোক। আপনারা বললেন পাঞ্জাবে দু'জন ধরা পড়েছে, তথ্য প্রকাশ পেয়েছে। আমি বলছি সেই তথ্য বিধানসভায় রাখুন। মুখ্যমন্ত্রী ছিলেন, তিনি বললেন না যে,

এই তথ্য পাওয়া গেছে। বিধানসভায় না বলার কোনও কারণ নেই। বিধানসভায় অধিবেশন চলছে। আমরা মুখ্যমন্ত্রীর নিরাপত্তা নিয়ে উদ্বিগ্ন, আমাদের মাননীয় সদস্যদের নিরাপত্তা নিয়ে উদ্বিগ্ন। কিন্তু তিনি কেন বললেন না? কেন্দ্র থেকে ভি. পি. সিং চিঠি দিয়েছেন যে, সকলে সাবধান হোন, এই অবস্থা আছে, আনন্দমার্গীরা হত্যা করার ষড়যন্ত্র করছে। আমরা বলেছিলাম সেই চিঠি বিধানসভায় রাখুন। কিন্তু তা রাখা হল না। আমরা দাবি করেছিলাম আনন্দমার্গীরা যে চক্রান্ত করছে সেটা প্রকৃত না হয়ে অন্য কোনও চক্রান্ত হয়ে থাকলে তার জন্য আইন আছে, সেই আইন অনুযায়ী আনন্দমার্গীদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া যায়। সেই আইন অনুযায়ী কেন ব্যবস্থা নেওয়া যায়নি? আনন্দমাগী৪দের পুড়িয়ে, পিটিয়ে মারার একটা চক্রান্ত হচ্ছে, তারই জন্য আপনারা এই চক্রান্ত বলে চারিদিকে চিৎকার করে বেড়াচ্ছেন, এটা বড়ই পরিতাপের বিষয়। প্রয়োজন হলে আজকে আপনারা আইন অনুযায়ী ব্যান্ড করে দিতে পারতেন। কিন্তু হাইকোর্টের জাস্টিস ভগবতী ব্যানার্জি রায় দিলেন। তিনি তাঁর রায়ে কি বললেন? একটি সাধুর যাগযজ্ঞ করার সাংবিধানিক অধিকার আছে। আপনারা দেখেননি, তারা দধীচি দিবস পালন করল! মিছিল করে যাচ্ছে। আনন্দবাজারে এটা বিরাট করে বেরিয়েছে, সাধুর পোযাকে আনন্দমার্গীরা মিছিল করে যাচ্ছে। আনন্দবাজারে এটা বিরাট করে বেরিয়েছে পুলিশ বাহিনী দিয়েছিলেন। কোথায় সন্ত্রাস? কোথাও তো কিছু হল না। সারা পশ্চিমবাংলায় বিভিন্ন জায়গায় তারা দধীচি দিবস পালন করলেন, কিছুই হয়নি। পুরুলিয়ায় ৫ জনকে পিটিয়ে মারলেন। লোক জীপে করে গেছে, অস্ত্র নেই, কিছু নেই। বললেন জমি দখল করতে গেছে। পুলিশ রিপোর্টের সঙ্গে প্রশাসনিক রিপোর্ট আলাদা হয়ে গেছে। পুলিশ রিপোর্ট একটা হল, আর প্রশাসনিক রিপোর্ট আলাদা হয়ে গেল। জমি দখল করতে গেলে ছুরি থাকে না—৫ জনকে পিটিয়ে মারলেন জমি দখল করতে গিয়েছিল বলে। বিজন সেতুতে ১৭ জনকে প্রকাশ্য দিবালোকে পুড়িয়ে মারলেন। হাজার হাজার লোক দেখল, এই মর্মান্তিক ঘটনার সাক্ষী পাওয়া গেল না। দিনের বেলায় পুড়িয়ে মারা হল, সাক্ষী পাওয়া গেল না। কোন রাজত্বে আমরা আছি? এটা কি আইনের রাজত্ব? বর্বরের রাজত্ব আছে। এখানে কি আইনের রাজত্ব প্রতিষ্ঠিত আছে, নাকি বর্বর, জনগণের রাজত্ব প্রতিষ্ঠিত হয়েছে? তা যদি না হত তাহলে আইনের শাসন বলবৎ থাকলে পুড়িয়ে, পিটিয়ে মারতে লাগে না। তাই তো আপনারা বলছেন আনন্দমার্গীরা এই করছে, তাদের শেষ করতে হবে। এই যে করছে তার নির্দিষ্ট প্রমাণ দেখান। একটা প্রমাণ বিধানসভায় স্পিকারের কাছে রাখুন, আমরা দেখতে চাই। দিলীপবাবু যা বলেছেন, আমি তাঁকে চ্যালেঞ্জ জানাচ্ছি যে, আপনি বলুন কি তথ্য আপনার কাছে আছে, যে তথ্যের বলে আপনি বলছেন আমাদের মুখ্যমন্ত্রী শচীনবাবুকে হত্যা করবে বলে বলছেন। সংবাদপত্রে বেরিয়েছে। কাগজে বেরিয়েছে। হ্যাঁ আমরাও দেখেছি। ভারত সরকারে আপনারাও আছেন, আর বি. জে.পি.-ও ভারত সরকারের সমর্থক। বি. জে. পি.-ও ভারত সরকারের সমর্থক। বি, জে. পি. বলছে আনন্দমার্গীদের উপর অত্যাচার করা চলবে না। তাদের উপর অন্যায় করা হচ্ছে, এটা বি. জে. পি.ও বলছে। ভারত সরকার কোথায় কি বলছে সেটা হাউসে রাখুন। তারপর আমরা সকলে মিলে বলব—আসুন আমরা সবাই মিলে একটা প্রস্তাব রাখি যে, আনন্দমার্গীকে বেআইনি ঘোষণা করা হোক। আইনের শাসন থাকলে কেউ অন্যায় করলে তার শাস্তি হয়। কোনও সংগঠন অন্যায় করলে সেই সংগঠনকে বাজেয়াপ্ত করা হয়। সংগঠন অন্যায় করলে তার বিরুদ্ধে আইনমতো ব্যবস্থা নেওয়ার ক্ষমতা

আছে। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর নাসা, এসমা এইসব করার অধিকার ছিল না? তা যদি হয় তাহলে কেন লোককে পুড়িয়ে মারা সমর্থন করেন, খুন করার সমর্থন করেন, পিটিয়ে মারা সমর্থন করেন? সেই সমর্থনের হোতা আপনারা—এটা অত্যন্ত দুঃখ এবং লজ্জার কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেদিনের সেই কালো দিনের কথা আমি আপনাকে বলি। ১৯৮২ সালের ৩০শে এপ্রিল বিজন সেতুতে পুড়িয়ে মারা হল। এই মামলার কেউ সাক্ষী দিতে এসেছে? এটা ব্যক্তিগত ভাবে আমার নিজের জানা আছে। দিনের বেলায় পুড়িয়ে মারল, সকলে দেখল। অথচ সি. পি. এম.-এর প্রভাবশালী কিছু কমরেডের জন্য একটি লোকও আদালতে এসে সাক্ষী দিল না। কেন তারা ভয় পেল? তারা সংগঠন করেছেন। নিশ্চয় তারা ধর্ম প্রচার করছে। তাদের পোষাক-আসাক দেখেছি। তাদের বিরুদ্ধে কিছু নেই। চলন দেখেছেন, কিছুই নেই। আর যেই দেখলেন তারা একটি প্রসেস করবে, অমনি পুড়িয়ে দিলেন। কিন্তু জাস্টিস ভগবতীপ্রসাদ ব্যানার্জি আপনাদের ভাল করে শিক্ষা দিয়ে দিলেন সংবিধান স্বীকৃত বলে—দিলীপ বাবুর বাঁচার অধিকার আছে, আমাদের বাঁচার অধিকার আছে, সেখানে অবধূতদেরও বাঁচার অধিকার আছে। রামকৃষ্ণ মিশনের বাঁচার অধিকার আছে, মুখ্যমন্ত্রী জ্যোতি বসুরও বাঁচার অধিকার আছে। সেই অধিকার কেড়ে নেবার ক্ষমতা কারও নেই।

[3-00—3-10 P.M.]

যদি সংবিধান থাকে এবং সংবিধান মতো চলার অধিকার থাকে, মৌলিক অধিকার থাকে, ধর্ম প্রচার করার অধিকার থাকে, মৌলিক অধিকার থাকে, শিক্ষা দেওয়ার, স্বাস্থ্য রক্ষা করার অধিকার থাকে এবং তার সঙ্গে সঙ্গে যদি চলাফেলা করার এবং ধনসম্পত্তি রক্ষা করার অধিকার থাকে তাহলে সেগুলি রক্ষা করার দায়িত্ব সরকারের। কিন্তু সরকার আজকে কি করলেন? যেখানে সরকারের দায়িত্ব তাদের প্রাণ, ধন-সম্পত্তি রক্ষা করার কথা সেখানে আপনাদের সরকার তাদের প্রাণ নিচ্ছে। ১৪ জনের এফ.আই.আরে নাম আছে। ঐ পুরুলিয়ায় যাদের এফ.আই.আরে নাম ছিল তাদের মধ্যে মাত্র দুজনকে গ্রেপ্তার করা হয়েছে, বাকিরা আর কেউ গ্রেপ্তার হয়নি। আর যে দুজনকে গ্রেপ্তার করা হয়েছে তারা হল মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোক। তাহলে ব্যাপারটা দাঁড়ালটা কি? যা ঘটল তা অত্যন্ত পরিতাপের বিষয়। এসব নিয়ে ছেলেখেলা করবেন না। আনন্দমার্গীরা যদি খারাপ হয় তাহলে সেখানে আইনের শাসন বলবৎ করুন। কিন্তু তা যদি তারা না করে তাহলে সেখানে শুধু বাজে কথা বলে আর অসত্য কথা বলে যদি ব্যবস্থা করেন তাহলে ভারতবর্ষের লোক আপনাদের বিরুদ্ধে প্রতিবাদ করবে। ইতিমধ্যেই বি. জে. পি. করতে শুরু করেছে। আর হিংস্রতার কথা ওঁরা বলছেন। স্যার, গত ১৩ বছর ধরে এই মার্কসবাদী কমিউনিস্ট পার্টি পশ্চিমবাংলায় গ্রাম থেকে গ্রামান্তরে, প্রতিটি জায়গায় যেভাবে হিংস্র আচরণ করে চলেছে তা সব কিছুকে ছাড়িয়ে গিয়েছে। আজকে আনন্দমার্গীদের বিরুদ্ধে আলোচনা করার জন্য আপনারা প্রস্তাব এনেছেন কিন্তু দুঃখের কথা সেখানে আপনাদের কাছে কোনও নজির নেই, কোনও ডকুমেন্টস নেই। সেসব দিয়ে যদি বলতেন তাহলে বুঝতাম কিন্তু তা না দিয়ে আপনারা তাদের বিরুদ্ধে বলবার চেষ্টা করছেন। কাজেই আমরা এর প্রতিবাদ করছি। আনন্দমার্গীরা যদি খারাপ কাজ করে, যদি হত্যার ষড়যন্ত্র করে তাহলে তার জন্য আমাদের পুলিশ আছে, আমাদের মিলিটারি আছে, সবই আছে। তারা আছে আইনের শাসন বলবৎ করার জন্য, কিন্তু আইনের শাসন

কায়েম হচ্ছে না। স্যার, আমি ওঁদের জিজ্ঞাসা করি, তল্লাশি করে কোথাও থেকে একটিও অস্ত্র পেয়েছেন? তল্লাশি করে পুরুলিয়া থেকে কোথাও একটি আগ্নেয়াস্ত্র উদ্ধার করেছেন? তিলজলাতে তাদের আশ্রম থেকে একটি আগ্নেয়াস্ত্র উদ্ধার করেছেন? একটিও অস্ত্র উদ্ধার হল না, কিছুই হল না অথচ এইসব কথা বলা হচ্ছে। আপনাদের দল থেকে বেরিয়ে এসে এক সময় যখন পশ্চিমবঙ্গে নকশাল দল তৈরি হল ১৯৭০-৭১ সালে, সেসব কথা আমার মনে পড়ছে। সেই সময় নকশালদের দমন করতে গিয়ে পশ্চিমবাংলার তৎকালীন সরকারকে অনেক কষ্ট করতে হয়েছিল। আপনারা নিজেরা আনন্দমার্গীদের বিরুদ্ধে বলে এখানে আর একটা দ্বিতীয় নকশাল দল তৈরি করতে চেষ্টা করছেন কি না আমি জানি না কিন্তু অত্যন্ত দুঃখের কথা, আমি দেখছি, আপনারা ছায়ার সঙ্গে যুদ্ধ করছেন। স্যার, মার্কসবাদী কমিউনিস্ট পার্টি আজকে দেখছি হাওয়ার সঙ্গে যুদ্ধ করছে, তাদের সামনে কোনও বস্তু নেই, তারা যুদ্ধ করে যাচ্ছে। স্যার, আমি দিলীপ বাবুকে তাই বলব, আপনি যদি তথ্য দিতে পারতেন তাহলে আমি আপনার সঙ্গে একমত হয়ে এই রেজলিউশন সমর্থন করতে পারতাম কিন্তু আপনি তা পারেননি, আমি তাই একটি সংশোধন এনেছি। আপনি দেখবেন, আমার সংশোধনীটা অত্যন্ত সংবিধান সম্মতভাবে তৈরি করা হয়েছে। আপনি যদি চান তাহলে এইটা সমর্থন করুন। স্যার, প্যাট্রেসিয়া সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে। তার সম্বন্ধে ওঁরা অনেক কুৎসা করলেন। স্যার, আপনি জানেন ফরেনার্স অ্যাক্টে—যদি কোনও ফরেনার বেআইনিভাবে আসে তাহলে ফরেনার্স অ্যাক্টে ১৪ ধারার গ্রেপ্তার করা যায় এবং হাজতে পাঠানো যায়। তার যদি পাসপোর্ট না থাকে এবং আইনমাফিক যদি ভারতবর্ষে না ঢোকে তাহলে তাকে গ্রেপ্তার করে কেন জেলে পাঠানো হল না? কেন তাকে স্টেট গেস্ট হাউসে যত্ন করে পুলিশ প্রহরায় রাখা হয়েছিল? আমি জিজ্ঞাসা করতে পারি কি যে, একজন মহিলা, যিনি একটা সংস্থা থেকে এসেছেন সমাজসেবামূলক কাজ করার জন্য তাকে আপনারা মারলেন, তার উপরে নির্লজ্জ ভাবে অত্যাচার করলেন। তিনি বিদেশে গিয়ে কি বলবেন? তিনি বিদেশে গিয়ে বলবেন যে, পশ্চিমবঙ্গে গিয়ে দেখি সেখানে একটা অসভ্য সরকারের জঙ্গলের রাজত্ব কায়েম হয়েছে। সেখানে আইনের শাসন বলে কিছু নেই। এটা অত্যন্ত পরিতাপের বিষয়। আজকে এখানে মাননীয় সদস্যরা এই সরকারের পক্ষ সমর্থন করার জন্য ব্যস্ত। আসলে প্রকৃত ঘটনা কি আনন্দমার্গীদের সম্পর্কে সেটা আমরা জানি না। মাননীয় শচীন সেনকে তার ওখানে তাকে নাকি হত্যার হুমকি দেওয়া হয়েছে। যদি তা হয়ে থাকে তাহলে আমি তার প্রতিবাদ করছি। এইরকম যদি হয়ে থাকে তাহলে সরকার এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করুন। শচীনবাবুকে ব্ল্যাক ক্যাট দিন। শচীনবাবুর নিরাপত্তার ব্যবস্থা করুন। কোনও মার্কসিস্ট নেতাকে যদি হত্যার ষড়যন্ত্র করা হয় তাহলে তার জন্য পরিপূর্ণ ব্যবস্থা গ্রহণ করার জন্য সরকারের কাছে আমি দাবি জানাচ্ছি। কিন্তু অকারণে কারও নিরাপত্তার নাম করে যদি একটা ধর্মীয় সংস্থার উপরে অত্যাচার করা হয়, অন্যায় করা হয় তাহলে সেটা কিন্তু অসাংবিধানিক কাজ, বেআইনি কাজ, অমানবিক কাজ, গর্হিত কাজ। সেই রকম কাজকে মানুষ বরদাস্ত করবেন না। আমরা এই হিংসার বিরুদ্ধে। আমরা গান্ধীবাদী লোক, কংগ্রেসের লোক, আমরা চাই শান্তি বজায় থাক। আমরা চাইনা যে, যারা ধর্ম প্রচার করে তাদের উপরে সি.পি.এম., যারা ধর্ম মানে না তারা অত্যাচার করুক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিহাস কি বলে? ইতিহাস অত্যন্ত সত্য, কঠোর এবং নিষ্ঠুর। কেউ কেউ ক্ষমতার দম্ভে, ক্ষমতার গর্বে সেখানে গিয়ে অত্যাচার করতে পারেন।

কিন্তু দেওয়ালের লিখন পড়তে শিখুন। অত্যাচারিত হলে সেই অত্যাচারীকে কিভাবে শাস্তি দিতে হয় সেটা তারা জানে। আজকে ১৮৫-তে যে রেজলিউশন আনা হয়েছে এটা শুধু সাংবিধানিকই নয়, এই মোশনে আমার মনে হয় প্রত্যেক সদস্যের একটা কথা জানা উচিত যে আনন্দমার্গীদের বিরুদ্ধে সরকার সংবিধানগত ভাবে সমস্ত রকম আইনের ব্যবস্থা করুন। যদি কোথাও আইন-শৃঙ্খলার অবনতি হয় তাহলে সরকার প্রচলিত আইন অনুযায়ী কঠোর ব্যবস্থা গ্রহণ করুন। তবে আমি তীব্রভাবে প্রতিবাদ করি ঐ সরকারের নীতিকে, সরকারের কাজকে, এবং সরকারের পুলিশ প্রশাসনকে যে সরকার এবং পুলিশ প্রশাসনে আনন্দমার্গীরা কেস করা সত্ত্বেও তারা আইনের বিচার পাচ্ছে না। তারা খুন হচ্ছে, থানায় গিয়ে জানাচ্ছে, কিন্তু তারা কোনও প্রোটেকশন পাচ্ছে না। আজকে সত্যরঞ্জন বাপুলি যদি খুন হয় তাহলে আইনের শাসন পাবে না। কিন্তু যদি অমলবাবু খুন হন তাহলে আইনের শাসন কার্যকর করা হবে যেহেতু তিনি সরকার পক্ষের লোক। আজকে প্রত্যেকটি ভারতবাসীর নৈতিক অধিকার রক্ষা করার দায়িত্ব এই সরকারের। সরকার সেখানে যদি তার দায়-দায়িত্ব পালন করতে ব্যর্থ হয় তাহলে তার দায়-দায়িত্ব সরকারের উপরে বর্তায়। আজকে নাগরিকদের মৌলিক অধিকার রক্ষা, তাদের ধন-সম্পত্তি রক্ষা করার দায়িত্ব সরকারের। আপনারা আজকে অন্ধকারের মধ্যে না থেকে প্রকৃত সত্যকে উদ্ঘাটন করার চেষ্টা করুন এবং আইনানুগ ব্যবস্থা গ্রহণ করার চেষ্টা করুন। তা না করে যদি অত্যাচার করেন তাহলে মানুষ আপনাদের ক্ষমা করবে না। এই কথা বলে এই ১৮৫-তে যে রেজলিউশন আনা হয়েছে তার বিরোধিতা করে এবং আমাদের অ্যামেন্ডমেন্টকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২টি প্রস্তাব নিয়ে আমার এখানে আলোচনা করছি। মাননীয় সদস্য সৌগত রায় এবং সুলতান আমেদ একটা প্রস্তাব এনেছেন সাম্প্রদায়িকতা এবং কাশ্মীরে অন্তর্ঘাত মূলক কার্যকলাপের বিরুদ্ধে। সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। সেইসঙ্গে মাননীয় সদস্য অমলবাবু একটা সংশোধনী এনেছেন, সেটাও আমি সমর্থন করছি। আমি আশা করব প্রস্তাব উত্থাপকরা এই সংশোধনটা গ্রহণ করবেন তাহলে আমরা এটা সর্বসম্মত ভাবে করতে পারব। আর দ্বিতীয় প্রস্তাব এসেছে আনন্দমার্গীদের উপরে এবং সেটা এনেছেন দিলীপ মজুমদার এবং আরও ২ জন বিধায়ক। আমি এটাও সমর্থন করছি। আজকে আমাদের দেশে এই মুহূর্তে প্রধান সমস্যা হচ্ছে সাম্প্রদায়িকতা, বিচ্ছিন্নতা দেশের ঐক্য, সংহতিকে বিপন্ন করে দিচ্ছে।

[3-10—3-20 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই আলোচনা করতে গিয়ে দুঃখের সঙ্গে হলেও মাননীয় সদস্য বিরোধী দলের ডেপুটি লিডার বলেছেন ইতিহাস নিষ্ঠুর ইত্যাদি। সত্যিই ইতিহাস বড় নিষ্ঠুর। গোড়া কেটে আগায় জল ঢাললে কিছু হয় না। দীর্ঘদিন ধরে ইংরাজ শাসনের বিরুদ্ধে যে স্বাধীনতা আন্দোলন গড়ে উঠেছে, তাতে হিন্দু, মুসলমান, শিখ, খ্রিস্টান, সমস্ত সম্প্রদায়ের মানুষ, সমস্ত জাতীয় মানুষ মিলিতভাবে সংগ্রাম করেছে। হঠাৎ ১৯৪৭ সালের মুখে জওহরলাল নেহেরু এবং আরও কিছু নেতা, লর্ড মাউন্ট ব্যাটেন, মহম্মদ আলি জিন্নাহর সঙ্গে গোপনে শলা পরামর্শ করে দেশটাকে ভাগ করে দিলেন। হিন্দু আর মুসলমান

দুই পৃথক জাতি। মুসলমানদের জন্য আলাদা রাষ্ট্র চাই মেনে নিলেন। ১০০ বছরের স্বাধীনতা আন্দোলনের ঐতিহ্যকে অস্বীকার করলেন এঁরা, অতি দ্রুত গদি লাভের লোভে। সেদিনই শেষ করে দেওয়া হয়েছে সাম্প্রদায়িক ভাবমূর্তি, জাতীয় সংহতিকে। হিন্দু আর মুসলমান যদি আলাদা, মুসলমান আলাদা জাতি বলে যদি আলাদা রাষ্ট্র পায় আজকে খালিস্তানের কথা বলে কি লাভ, শিখরাও যদি বলে, আমরা ধর্মে অপরের চেয়ে আলাদা। আমরা পৃথক জাতি, কোন যুক্তিতে বলবেন, তোমরা পৃথক রাষ্ট্র পাবে না? সর্বনাশ শুরু হয়েছে সেদিনই। এবং তার পরেও দীর্ঘদিন কংগ্রেস শাসনে কোথায় সংবিধানে ধর্ম নিরপেক্ষতা রাখা হয়েছে, ধর্ম নিরপেক্ষতা তো মানা হয়নি? দেশ ভাগ করে মুসলমান আলাদা করে দেবার পরে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে বক্তৃতা করছেন, লজ্জা করে না? সেদিন কংগ্রেসের পতাকা নিয়ে পুলিশের লাঠি খেয়ে, জেলে আমরা গেছি, বিনয়দা গেছেন, আমরা গেছি, কোথায় ছিলেন কংগ্রেস করা এমন লোক, এখানে আজকে নেই সেদিনকার মানুষ। আমরা তেরঙা ঝান্ডা নিয়ে পুলিশের লাঠি খেয়েছি, গুলি খেয়েছি, জেলে গেছি এবং এই যে হিন্দু মুসলমান, শিখ খ্রিস্টানের যে মিলিত ঐতিহ্য, তার জন্য সংগ্রাম করেছি। সেই ঐতিহ্যকে বিসর্জন দিয়ে নেহেরুরা গদি লাভের জন্য সাম্প্রদায়িকতার বিষ বপন করেছেন, তার জন্য আজকে এই ফল। আজকে ধর্ম নিরপেক্ষতা অনুসরণ করা হল না? আমরা সর্ব ক্ষেত্রে দেখেছি একটা কারখানা উদ্বোধন করতে পুরোহিত ডেকে পুজো করা হয়েছে। ধর্ম নিরপেক্ষতা মানা হচ্ছে? এবং সংখ্যা লঘুদের প্রতি যে অত্যাচার, তাদের প্রতি যে বৈষম্য, তার ফলে আজকে এই জিনিস হয়েছে। আজকে পাঞ্জাবের কথা বলছেন, আবার নিষ্ঠুর ইতিহাসের কথা বলতে হয়, ১৯৭৭ সালে যখন কংগ্রেস পরাজিত হল কেন্দ্রে এবং তারপর পাঞ্জাব সহ অধিকাংশ রাজ্যে, পাঞ্জাবে জনতা পার্টি এবং আকালি দলের যৌথ সরকার স্থাপিত হল, এই সরকারকে বিব্রত করার জন্য কংগ্রেস নেতাদের উস্কানিতে ভিন্দ্রেনওয়ালাকে তৈরি করে আনা হল, ছেড়ে দেওয়া হল ভূতের নৃত্য। তারপর সেই ভূতের নৃত্যের ফল তারা ভোগ করছেন। এইভাবে নিজেদের ক্ষুদ্র দলীয় স্বার্থে একের পর এক সাম্প্রদায়িকতা সৃষ্টি করেছেন। কাশ্মীরে শেখ আব্দুল্লা, যিনি ধর্ম নিরপেক্ষতার প্রতীক ছিলেন তাঁকে বারে বারে এরা বিব্রত করেছেন। ফারুক আব্দুল্লা চেষ্টা করেছিলেন, তাঁকে তাড়িয়ে দিয়ে তারপর প্রলোভন দেখিয়ে তাকে ছোবড়া করে ফেলে দেওয়া হয়েছে। আজকে ধর্ম নিরপেক্ষতার বিরুদ্ধে সংগ্রাম করবার লোককে তারা নষ্ট করেছেন। এই সমস্ত কিছু তারা তৈরি করেছেন। আজকে যে পরিস্থিতি তাতে আমাদের এই কথা মনে রাখতে হবে যে, ভারতবর্ষ কেবল হিন্দুর দেশ নয়, কোনও একটা ধর্ম সম্প্রদায়ের দেশ নয়, কোনও একটা জাতির দেশ নয়, কোনও ভাষাভাষির দেশ নয়, সকল ধর্ম, সকল জাতি, সকল ভাষাভাষি মানুষের এই দেশ। রবীন্দ্রনাথ-এর কথায় ভারততীর্থ শক হুণ দল পাঠান মোগল এক দেহে হল লীন। এই কথা যদি আমরা ভুলে যাই তাহলে দেশ টুকরো টুকরো হবে। তাই আজকে আমরা বিচলিত, যখন দেখি বি. জে. পি.-র পক্ষ থেকে হিন্দু রাষ্ট্রের কথা বি.জে.পি. বলে। আজকে তারা এই কথা চিৎকার করে বলছে। আমাদের তাদের বিরুদ্ধে দাঁড়াতে হবে। পাশাপাশি মুসলমানদের সাম্প্রদায়িকতা তার বিরুদ্ধেও আমাদের দাঁড়াতে হবে এবং সমস্ত শক্তি দিয়ে একে মোকাবিলা করতে হবে। এই ব্যাপারে কোনও আপোষের সুযোগ নেই, কোনও ক্ষুদ্র সংকীর্ণ স্বার্থের ব্যাপার নয়, সাম্প্রদায়িকতার সঙ্গে কোনও আপোষ নয় এবং আমরা মনে করি সাম্প্রদায়িকতাকে প্রতিরোধ করতে গেলে

যে অর্থনৈতিক মুক্তি, শ্রেণীসংগ্রাম, সেই সংগ্রাম আমাদের করতে হবে। আমরা পশ্চিমবঙ্গ আজকে বিচ্ছিন্নতাবাদকে, সাম্প্রদায়িকতা, প্রাদেশিকতাবাদকে কিছুটা রুখতে পেরেছি, অন্য রাজ্যে যখন নষ্ট হয়ে গেছে। এখানকার মানুষের গণতান্ত্রিক চেতনা শক্তিশালী, এখানে শ্রমিক কৃষক, মেহনতি মানুষের আন্দোলন শক্তিশালী, সেই কারণে এখানে সাম্প্রদায়িক শক্তি, বিচ্ছিন্নতাবাদী শক্তি মাথাচাড়া দিয়ে উঠতে পারে না। কিন্তু আমাদের আত্মতুষ্ট থাকবার সময় নেই। নানা-রকম উস্কানির চেষ্টা চলছে। বিদেশি সাম্রাজ্যবাদী চক্রান্ত আছে। তারা আমাদের মঙ্গল চায় না। একবার চক্রান্ত করে আমাদের নেতাদের সঙ্গে হাত মিলিয়ে দেশটাকে ভাগ করেছে। এখনও বার বার তারা আমাদের দেশটাকে ভাঙবার চেষ্টা করছে। পাঞ্জাবে, কাশ্মীরে সেই উস্কানি আছে। তাদের বিরুদ্ধে আমাদের দাঁড়াতে হবে। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি পশ্চিমবঙ্গেও তারা উস্কানি দেবার চেষ্টা করছে। আমি সৌগতবাবুর প্রস্তাবকে সমর্থন করছি এবং তার ওপর যে সংশোধনী আছে সেই সংশোধনী সহ সমর্থন করছি। সঙ্গে সঙ্গে আমি ওঁদের অনুরোধ করব, আনন্দমার্গীদের সম্বন্ধে যে প্রস্তাব এখানে রাখা হয়েছে সেটাকেও ওঁরা সমর্থন করুন। দলীয় রাজনৈতিক স্বার্থে সাম্প্রদায়িক মৈত্রীর পরিবেশকে নষ্ট করবেন না, বিচ্ছিন্নতাবাদিতের সঙ্গে হাত মেলাবেন না। আমি আনন্দমার্গীদের বিষয়ের প্রস্তাবের ওপর সত্য বাপুলির বক্তৃতা শুনে বিস্মিত হলাম! তিনি আনন্দমার্গীদের পুরোপুরি সমর্থন করলেন। একদিক দিয়ে দুটো প্রস্তাব এক নয়, আবার আর একদিক দিয়ে দুটো প্রস্তাবই এক। আমাদের দেশের যেকোনও ব্যক্তি ভারতবর্ষের সংবিধান অনুসারে যেকোনও ধর্ম পালন করতে পারেন, যেকোনও ধর্মের প্রচার করতে পারেন, সে অধিকার আছে। যেকোনও ধর্মীয় শিক্ষা প্রচার করার অধিকার আছে। সকলেরই সে অধিকার আছে। কিন্তু ধর্মের সঙ্গে রাজনীতিকে মেলাবার অধিকার কারও নেই। সেই অধিকার আনন্দমার্গীদেরও নেই। দুর্ভাগ্যের বিষয় আনন্দমার্গী সহ আরও কিছু কিছু সংগঠন ধর্মের সঙ্গে রাজনীতিকে মেশাচ্ছে এবং গোলমাল পাকাচ্ছে। এটাই আজকে অসুবিধার সৃষ্টি করছে। এইসব সংগঠনের সঙ্গে বিভিন্ন বিদেশি চক্রান্তকারী শক্তির যোগ আছে। কারণ সারা পৃথিবীর বিভিন্ন দেশে এদের সংগঠন রয়েছে। বিভিন্ন বিদেশি শক্তি এদের মতদ দিচ্ছে, টাকা দিচ্ছে, অস্ত্র যোগান দিচ্ছে। সে কারণেই আজকে আমরা এদের বিষয়ে এত উদ্বিগ্ন, এরা বিপদের কারণ হয়ে দাঁড়াচ্ছে। এরা আমাদের দেশের সর্বনাশ করছে। প্রশ্নটা শুধু মুখ্যমন্ত্রীর জীবন বিপন্ন, তাই নয়, আমাদের এখানকার পরিবেশ ওরা নষ্ট করছে। স্বাভাবিক পরিবেশ নষ্ট করছে। অথচ আমরা দেখছি লোকসভায় আনন্দমার্গীদের কথা উঠলেই কংগ্রেস নেতারা, সদস্যরা চিৎকার করে ওঠেন। এখানেও আনন্দমার্গ সম্বন্ধে প্রস্তাব আসায় ওঁরা চিৎকার করছেন। ব্যাপারটা কি? আনন্দমার্গীদের সমর্থন করছেন কেন? কেন করছেন, আবার ভাবুন, এটা ঠিক হচ্ছে না। এতে দেশের সর্বনাশ হয়ে যাবে। ওরা কি সর্বনাশ করছে, তা এখানে বসে বুঝবেন না। যান পুরুলিয়া, যান জয়পুরে দেখতে পাবেন কী সর্বনাশার কাজ তারা করছে। জমি দখল করছে, শিক্ষককে হত্যা করছে। ওদের সমর্থন করবেন না, সর্বনাশ হয়ে যাবে। এই কথা বলে অমলবাবুর সংশোধনী সহ দুটো প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুলতান আহমেদ ঃ** স্পিকার স্যার, ১৮৫ মোশনের সমর্থনে আমি বলছি। আমার আগে মন্ত্রী নির্মলবাবু দেশ স্বাধীন হবার আগের কথা বললেন! তিনি প্রশ্ন রাখলেন, কেন

দেশটা ভাগ হল? আমি ওঁকে মনে করিয়ে দিতে চাই, সেই সময়ের সিচুয়েশন আমাদের দেশের নেতাদের কম্পেল করেছিল দেশটাকে ভাগ করার জন্য। সুতরাং আমি ওঁকে বলছি, ভাগটা মেনে নিন। আজকে সেই সিচুয়েশন আবার আমাদের দেশে চলে এসেছে। গত ৬ মাসের মধ্যে আমাদের দেশের মধ্যে ৪০০'র মতো রায়ট হয়েছে। আপনাদের বন্ধু সরকার—ভি.পি. সিং-এর সরকার কাদের সঙ্গে ক্ষমতা শেয়ার করছে? বি. জে. পি.-র সঙ্গে। বি. জে. পি. একটা কমিউনাল সংস্থা, তারা দেশটাকে ভাগ করতে চায়। এখানে যাঁরা মন্ত্রিত্ব করছেন সেই মার্কসবাদী কমিউনিস্ট পার্টি ইলেকশনের আগে—ভোট নেবার আগে বলেছিল, বি. জে. পি.-কে তারা সমর্থন করে না। আর ইলেকশনের পরে কেন্দ্রে বা দিল্লিতে তারা বি.জে.পি.-র সঙ্গে পাওয়ার শেয়ার করছে। একদিকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি, আর একদিকে বি.জে.পি. মাঝখানে ভি.পি.সিং। আজকে আপনারা ফারুক আবদুল্লার কথা বলছেন। কারা তাঁকে বাধ্য করেছে কাশ্মীর ছেড়ে লণ্ডনে যেতে? আপনারা করেছেন, আপনাদের বন্ধু সরকার করেছে। আজকে আপনারা বলুন, কাশ্মীর নিয়ে বি.জে.পি.-র চিন্তা ভাবনা কী?

[3-20—3-30 P.M.]

বি. জে. পি. চায় কাশ্মীর দেশের থেকে ভেঙে যাক। তার সেখানে পাকিস্তান লীডার বেনজির ভুট্টো, সাহাবুদ্দিন বলছে যে, কাশ্মীরকে আজাদী দিতে হবে। কাশ্মীরকে আলাদা করতে হবে। আমরা নিয়ে নেব। আপনি বলুন কাশ্মীরের ব্যাপারে বি. জে. পি কী ভূমিকা নিয়েছে? আপনাদের সরকার কী ভূমিকা নিয়েছে? নেতারা বলছেন? এটা যদি বিশ্লেষণ করা যায় তাহলে দেখা যাবে ভুট্টো, সাহাবুদ্দিনের এজেন্ট হিসাবে বি. জে. পি. নেতারা কাজ করছেন। কাশ্মীর ভেঙে যাবে বলে যারা জানে এমন বহু রাষ্ট্র ভারতবর্ষকে বলছে যে, বি. জে. পি. হিন্দু মৌলবাদি এবং তার সঙ্গে মুসলিম মৌলবাদিরা চেষ্টা করছে যে, কাশ্মীর ভেঙে আলাদা হয়ে যাক। আজকে বিশ্বনাথ প্রতাপ সিং মহাশয় মুসলিম মৌলবাদিদের মাথায় চড়িয়ে রেখেছেন। ইমাম বোখারীকে দেখুন, উত্তর প্রদেশের ওবেদুল্লা খান আজমী রাজ্যসভার এম. পি. হয়ে যাবেন তিনি বাবরি মসজিদের অ্যাকশন কমিটির সেক্রেটারি। তার ক্যাসেটের জন্য উত্তর প্রদেশের গ্রামে রায়ট অবধি হয়েছে। আগের জনতা পার্টির সরকারের এম. পি. লেজিসলেচার পার্টির সৈয়দ সাহাবুদ্দিন এলাহাবাদে ইলেকশন করেছে। একদিকে সাহাবুদ্দিন, হাজীমস্তান, বি. জে. পি., বিশ্ব হিন্দু পরিষদ বলছে, সঙ্গে সঙ্গে মাননীয় বিশ্বনাথ প্রতাপ সিং তাঁদেরকে স্বীকার করছেন, আর অন্যদিকে মুসলিম মৌলবাদিরা আজকে রাম জন্মভূমি ও বাবরি মসজিদের ফয়সালা কি করে হবে তা জানতে চাইছে। মাননীয় বিশ্বনাথ প্রতাপ সিং, জ্যোতি বাবু এবং আদবানী তা বলতে পারবেন। আপনারা রাজীব গান্ধী মহাশয়ের কথা বলেন, রাজীব গান্ধী লড়াই করেছেন। রাজীব গান্ধী সাহাবুদ্দিন, হাজীমস্তানের সঙ্গে কম্প্রোমাইজ করেননি। যার ফলে তাদের হয়ে ইলেকশন ক্যাম্পেন করেননি। আজ বলছি তাঁরা বলেছিলেন কমিউনাল এলিমেন্টসের বিরুদ্ধে ফাইট করব। আপনারা বলতে পারছেন না, বললে দিল্লিতে সরকার ভেঙে যাবে। বি. জে. পি. লড়াই করুন, জ্যোতিবাবু, আদবানী অন্ধকারে কথা বলছেন, দেশের সেকুলারিজম শেষ হয়ে যাবে। আদবানীর কিছু হবে না। স্যার, দেশের ইতিহাসে রয়েছে, স্বাধীনতার পর ১৯৪৭ সালে মৌলানা আবুল কালাম আজাদ লক্ষ্ণৌতে একটি জনসভায় বলেছিলেন যে, স্বাধীন দেশে মুসলিম পলিটিক্যাল অর্গানাইজেশন হবে না।

তাঁর একটা আলাদা ভিসিন এবং উইসডম ছিল। উনি বলেছিলেন, মুসলিমরা আলাদা পার্টি করবে না। আজ অবধি দেখুন মুসলিমরা কোনও কিছু করতে পারেনি। কিন্তু আজ যদি উস্কানি দিয়ে এই রকম করে তাহলে কি হবে? আগে পার্লামেন্টে জনতা পার্টির এম. পি.-দের মাইক্রোস্কোপ দিয়ে দেখতে হত। মাত্র ২-৩ জন ছিলেন। আজকে বি. জে. পি.-র ৮৫ জন এম. পি. হয়ে গেছে। আজকে মৌলবাদিদের সঙ্গে হাত মিলিয়ে বি. জে. পি. আগামী দিনে দিল্লিতে প্রধানমন্ত্রী হবে। কাজেই আগামী দিনের কথা আপনাকে ভাবতে হবে, ভাবতে হবে দেশের সেকুলারিজিমের কথা। মসজিদ করার জন্য সেকুলারিজম থাকবে কি থাকবে না, হিন্দু ভাইদের সেকুলারিজম থাকবে কি থাকবে না, সেকুলারিজম মুছে যাবে, মুসলিম এবং হিন্দুদের ফানডামেনটালিজমের এসব কথা ভাবতে হবে। হিন্দুরা লড়বে, তার পিছনে মুসলিম ভাইয়েরা থাকবে। মুসলিম ফান্ডামেন্টালিজম-এর বিরুদ্ধে মুসলিম লিডাররা লড়বেন, হিন্দু ভাইকে সমর্থন করতে হবে। তাহলেই দেশ বাঁচবে। তা নাহলে দেশ বাঁচবে না। আজকে দেশ থেকে যদি সেকুলারিজম মুছে যায় তাহলে ডেমোক্র্যাসি থাকবে না। আজকে পৃথিবীর একটি মাত্র হিন্দুরাষ্ট্র ছিল নেপাল, সেখানে আওয়াজ উঠেছে—আমরা সেকুলারিজম নিয়ে আসব, ধর্মের নামে কোনও রাষ্ট্র হবে না। আমাদের দেশে সেকুলারিজম মজবুত করার যে কর্মসূচি সেটা রূপায়িত করতে দেশের যাঁরা সেকুলার ফোর্সেস তাঁরা যদি এক প্ল্যাটফর্মে না আসেন যদি ভাগ করেন সেন্ট্রাল গভর্নমেন্ট সেকুলার ফোর্স এবং কমিউনাল ফোর্সের মধ্যে, যদি হিন্দু এবং মুসলমান মৌলবাদিদের নিয়ে রাজনীতি করেন, তাহলে দেশকে ধংস করার চেষ্টা করা হবে। এই কাজেই আপনাদের বন্ধু সরকার উঠেপড়ে লেগেছেন। এর বিরুদ্ধে লড়াই করতে আগামী ২৪শে মে সি.পি.আই. অল পার্টি মিটিং ডেকেছেন। কিন্তু তার আগে ঘোষণা করা হোক যে, আমরা বিশ্ব হিন্দু পরিষদ এবং মুসলিম ফান্ডামেন্টালিস্ট ওবেদুল্লা খান আজমি, সাহাবুদ্দিন অ্যান্ড কোম্পানি, আজম খান অ্যান্ড কোম্পানি—এদের বিরুদ্ধে লড়াই করব। সেই লড়াইতে যোগ দিন। রাজীব গান্ধীকে গাল দিয়ে মৌলবাদীদের খুশি করা যায়, কিন্তু তাতে দেশের ক্ষতি হয়। তাতে দেশটা ভেঙে ভাগ হয়ে যাবে। ধন্যবাদ।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মিঃ স্পিকার স্যার, শ্রী অমলেন্দ্র রায় মহাশয়ের সংশোধনী সহ শ্রী সৌগত রায় এবং শ্রী সুলতান আহমেদের প্রস্তাবকে সমর্থন করে কয়েকটি কথা আজকের এই সভায় উপস্থাপিত করতে চাই। এই ব্যাপারে কোনও সন্দেহ নেই যে, কাশ্মীরের পরিস্থিতি এবং পাঞ্জাবের পরিস্থিতি বারবার বিস্ফোরিত হচ্ছে। তবে দুটির মধ্যে প্রকৃতিগত ভাবে কিছুটা তফাত আছে। সতর্কতার সঙ্গে ভারতবর্ষকে এটা দেখতে হবে, কারণ কাশ্মীরের ৯০ ভাগ মানুষ আজকে ভারত বিরোধী শ্লোগান দিচ্ছেন। ভারতবর্ষের অখন্ডতার প্রশ্নে ভয়ঙ্কর হয়ে দাঁড়িয়েছে কাশ্মীর। স্বভাবতই গোটা ভারতবর্ষের সাধারণ মানুষের কাছে কিছুটা গুরু দায়িত্ব এসে গেছে। পাঞ্জাবের পরিস্থিতি ভিন্ন। সেখানে শুধু হিন্দুরাই নয়, শিখও মরছেন। পরিসংখ্যান তথ্যে তাঁরাও উগ্রবাদি আন্দোলনের বিরুদ্ধে লড়াই করছেন এবং অসংখ্য মানুষ প্রাণ দিচ্ছেন সেখানে। সৌগত বাবু যে প্রস্তাব উত্থাপন করেছেন তাতে অনেক তথ্য বাদ দেওয়া হয়েছে, কারণ পাঞ্জাবে, কাশ্মীরের যে পরিস্থিতি এবং ভারতবর্ষের বিভিন্ন জায়গায় যে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন, তার জন্য দায়ী কংগ্রেস। দেশ স্বাধীন হবার পর একমাত্র কংগ্রেসের হাতেই ছিল দেশের শাসন ক্ষমতা, কিন্তু দেখা যাচ্ছে রাষ্ট্রীয় অখন্ডতার ব্যাপারটা তাঁরা

আজকে প্রশ্নের সামনে দাঁড় করিয়ে দিয়েছেন। আজকে এখানে প্রস্তাব এনেছেন এবং সাম্প্রদায়িকতার বিষয় তাতে উল্লিখিত হয়েছে। কিন্তু এই নিয়ে হাউসে বহুবার আলোচনা হয়েছে যে, ভারতবর্ষের বিভিন্ন প্রদেশে যেসব সাম্প্রদায়িক ঘটনা ঘটছে—উত্তর প্রদেশ, বিহার ইত্যাদি প্রদেশে, যেসব রাজ্যে কংগ্রেসের শাসন ছিল। যেসব রাজ্যে কংগ্রেস শাসন ক্ষমতায় ছিলেন সেইসব রাজ্যে সাম্প্রদায়িক ঘটনা অনেক বেশি ঘটেছে। উত্তর প্রদেশ থেকে শুরু করে দিল্লি পর্যন্ত সর্বত্র যেসব সাম্প্রদায়িক ঘটনা ঘটেছে সেখানে তাঁরা কী করেছেন? মীরাটের ঘটনা? মহসীনা কিদোয়াই জড়িত ছিলেন মীরাটের ব্যাপারে। তিনি মিরাট থেকেই নির্বাচিত। সেই তদন্ত কমিটির যে রিপোর্ট বেরিয়েছিল তাতে প্রমাণিত হয়েছে যে, কংগ্রেসের ভেতরের মৌলবাদী শক্তি এবং মুসলিম মৌলবাদী শক্তির মদতে ঐ দাঙ্গা হয়েছে। সমর মুখার্জি ঐ বিষয়ে লোকসভায় বক্তব্যও রেখেছেন।

[3-30—4-00 P.M.] (including adjournment)

স্বভাবতই আজকে আমরা সাম্প্রদায়িক ঐক্যের কথা বলছি। তবে এটুকু বলতে চাই যে, সাম্প্রদায়িক পরিস্থিতি আজকে ভারতবর্ষের মধ্যে ক্রমশ ভয়াবহ হয়ে উঠেছে। আর.এস.এস., বিশ্ব হিন্দু পরিষদ, জামাত-ই-ইসলাম এবং তার সাথে আনন্দমার্গী, এই সমস্ত শক্তিগুলো ভারতবর্ষের বুকে দেশের বিভিন্ন প্রান্তে গোলযোগ সৃষ্টি করছে। সাম্রাজ্যবাদী চক্রান্তকারী ভারতবর্ষের অখণ্ডতাকে ভাঙতে চায়, একথা আমরা সকলেই জানি। সঙ্গে সঙ্গে আমরা এটাও জানি যে, কংগ্রেসের আমলে কংগ্রেস সরকার যে কাজটা করেননি—এই সমস্ত সংস্থাগুলো বিদেশি অর্থে পুষ্ট, আনন্দমার্গী বলুন, আর.এস.এস., জামাত-ই-ইসলাম যার কথাই বলুন না কেন, ভারতবর্ষের বুকে এই সমস্ত সংস্থাগুলো পৃথিবীর বিভিন্ন দেশ থেকে অর্থ সাহায্য পায়, কংগ্রেস আমলে এই বৈদেশিক অর্থ সাহায্য প্রাপ্তির ক্ষেত্রে কোনও নিয়ন্ত্রণ ছিল না। অবাধে এই সমস্ত সংস্থাগুলোকে বিদেশ থেকে টাকা দেওয়া হত। ভারতবর্ষের অখন্ডতা রক্ষার্থে বৈদেশিক যে চক্রান্ত তাকে মদত দেওয়া হত এবং ভারত সরকারের পক্ষ থেকে তার বিরুদ্ধে বাস্তবমুখি কোনও প্রচেষ্টা বা নিয়ন্ত্রণ ছিল না। আজকে এই প্রস্তাবকে সমর্থন করার সাথে সাথে নতুন সরকারের কাছে ভারতবর্ষে রাষ্ট্রীয় ব্যবস্থায় বৈদেশিক যে টাকার খেলা চলছে, ভারতবর্ষের অখন্ডতাকে ক্ষুণ্ণ করার জন্য বৈদেশিক যে অর্থ সাহায্য চলে তা সম্পূর্ণ ভাবে বন্ধ করার কথা বলতে হবে। আনন্দমার্গীদের ব্যাপারে মাননীয় সত্য বাপুলি মহাশয় পরস্পর বিরোধী কতকগুলো কথা বললেন। তিনি বললেন, হ্যাঁ, আমরা নিন্দা করি যদি জ্যোতিবাবুকে আনন্দমার্গীরা হত্যা করার চেষ্টা করে। আনন্দমার্গীদের ঝোলাতে যে অস্ত্রশস্ত্র থাকে, তারা যে ধরনের প্রচার করে, সমাজের পশ্চাদপদ মানুষের মধ্যে ঢুকে যে বিভৎস প্ররোচনা দেয় তা যদি আপনি দেখতেন, কি পরিমাণ দেশ বিরোধী কার্যকলাপ ভারতবর্ষের মধ্যে যে রাষ্ট্র ব্যবস্থা আছে তার বিরুদ্ধে চালায় তাহলে এদের কোনও মতেই সমর্থন করা যায় না। এখানে অনেক ধর্মের মানুষ বাস করেন, বিভিন্ন ভাষাভাষি মানুষে পরিপূর্ণ এই দেশ, এখানে একটা পুঁজিবাদি রাষ্ট্র কাঠামো যেটা আছে তার মধ্যে দিয়ে পরিপূর্ণ বিকাশ হতে পারে না। সেজন্য স্বভাবতই এখানে আঞ্চলিক তফাৎ, দ্বিধা থাকবে। মানুষের গণতান্ত্রিক আন্দোলন এবং শ্রেণী সংগ্রামের মধ্যে দিয়ে এগুলোকে আমরা দূর করতে পারব এই বিশ্বাস আমাদের আছে। লেলিন বলেছিলেন যে, রাষ্ট্র ব্যবস্থা যেমন হবে তার প্রতিরূপ হবে সেইরূপ। এইসবের মধ্যে দিয়ে

'স্টেট ইজ এ সুপার স্ট্রাকচার অব এ গিভেন ইকনোমিক বেস।' ভারতবর্ষে একটা ধনবাদী ব্যবস্থা থাকবে, পুঁজিবাদি ব্যবস্থা থাকবে আর এটা থাকবে না, এই কথা আমরা বিশ্বাস করি না। এইসব শক্তির বিরুদ্ধে লড়াই করে আমাদের মাথা তুলে দাঁড়াতে হবে, শ্রেণী সংগ্রামের মাধ্যমে আমাদের এর বিরুদ্ধে রুখে দাঁড়াতে হবে এবং সেটাই হচ্ছে আসল পথ। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was Adjourned till 4-00 P.M.)

[4-00—4-10 P.M.] (after recess)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে এবং আনন্দমার্গীদের সম্পর্কে যে ২টি প্রস্তাব উত্থাপিত হয়েছে তাতে আমি প্রথমে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে প্রস্তাব রাখব এবং তারপরে আনন্দমার্গীদের প্রস্তাবের উপরে আলোচনা রাখব। মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে সৌগতবাবু যে প্রস্তাব এনেছেন, যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাব সম্পর্কে আমি প্রথমেই বলব যে, কেন্দ্রে ক্ষমতাসীন থাকাকালীন কংগ্রেস দল দেশের সাম্প্রদায়িক দাঙ্গা এবং সমস্ত রকমের বিচ্ছিন্নতাবাদী ও বিভেদকামী কার্যকলাপের রূপকার ছিলেন অর্থাৎ মেইন আর্কিটেকচার হিসাবে সেই ভূমিকা পালন করেছিলেন। আজকে ক্ষমতাচ্যুত হয়ে যদি সেই কংগ্রেস দলের সম্বিত ফিরে আসে অতীতের ভুলের বোঝা সংশোধন করার জন্য আজকে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে তিনি এগিয়ে আসেন এবং সেই উদ্দেশ্যেই এই প্রস্তাব উত্থাপন করে থাকেন। সেইজন্য আমি নিশ্চয় আমাদের দলের পক্ষ থেকে তাঁকে স্বাগত জানাচ্ছি। এক্ষেত্রে সর্বজনবিদিত যে, সমস্ত দেশের যা হয়, যে শোষণের দুঃসহ যন্ত্রণাকে দূর করার জন্য শোষণ ব্যবস্থার বিরুদ্ধে ঐক্যবদ্ধ আন্দোলনের সামিল হয়ে এই শোষণ ব্যবস্থাকে উৎখাত করার পথে এগিয়ে যেতে না পারে তাহলে দেশের নিপীড়িত, নির্যাতিত মানুষের বিরুদ্ধে শোষকশ্রেণী সব সময়ে চাইবে যে কিভাবে ভাতৃঘাতী দাঙ্গা করা যায় এবং অখন্ডতার সমস্যাকে জিইয়ে রাখা যায়। আসলে এই কংগ্রেস দল দলীয় স্বার্থে অর্থাৎ ভারতবর্ষের পুঁজিবাদী শ্রেণীর সামগ্রিক স্বার্থই প্রভাবিত। অর্থাৎ অ্যাগ্রিসিভ ইন্টারেস্ট অব ক্যাপিটালিজম। আজকে তাই কংগ্রেসি দল সেই হিসাবে দেশের সাম্প্রদায়িক দাঙ্গার প্রচারক হয়ে এসেছেন। কাশ্মীর প্রসঙ্গে যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে সেই হিসাবে আমি বলি যে, কাশ্মীরের সমস্যা যে আপনি উপলব্ধি করেছেন এবং উত্থাপন করেছেন এতে খুবই আনন্দিত। কিন্তু এখানে যে কংগ্রেস দলের ভূমিকা কি ছিল তা সকলেই জানেন। কাশ্মীর উপত্যাকায় একমাত্র প্রতিনিধিত্বকারী দল ন্যাশনাল কনফারেন্সের মধ্যে কিভাবে বিভেদ সৃষ্টি করা যায় তার ভূমিকা তারা পালন করেছে। কিভাবে মৌলবাদি শক্তির সঙ্গে এক সময় কংগ্রেসিরা হাত মিলিয়েছিল, কিভাবে দলত্যাগী জি. এম. সাহকে সমর্থন জানিয়ে কংগ্রেসি আমলে তাকে মুখ্যমন্ত্রী করেছিলেন, এইসব ইতিহাস কিন্তু দেশের মানুষের অজানা নেই। আজকে হিন্দু, শিখ পাঞ্জাবের প্রশ্ন সম্বন্ধে আমরা জানি, হিন্দু শিখ সম্প্রীতি যেটা কিংবদন্তী ছিল সেখানে সেই আকালি দলের মধ্যে বিভেদ সৃষ্টি করে এবং যে ভিন্দানওয়ালাকে আপনারাই সার্টিফিকেট দিয়েছিলেন, সেখানে আবার মন্দিরে সামরিক অভিযানের সময় শিখ সিকিউরিটিকে সামনে রেখে তারা ধর্মের উপর আঘাত সৃষ্টি করেছিলেন, শিখ বিরোধী জিগির

তুলেছিলেন, আজকে যদি তারা এইসব ভুলে গিয়ে সামনে এগিয়ে আসেন নিশ্চয় সেটা অভিনন্দনযোগ্য। মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে আনন্দমার্গীরা সাম্প্রদায়িক, এই ব্যাপারে যে প্রশ্ন আজকে উঠেছে, এই ব্যাপারে আমি বলতে চাই আনন্দমার্গীরা সাম্প্রদায়িক যদি এই অভিযোগ সত্য হয় তাহলে নিঃসন্দেহে সেটা অত্যন্ত মারাত্মক। সেক্ষেত্রে দেশের প্রচলিত আইন মোতাবেক এদের বিরুদ্ধে কার্যকর ব্যবস্থা গ্রহণ করা দরকার এবং প্রয়োজনে এদেরকে নিষিদ্ধ করা দরকার। কারণ এই ষড়যন্ত্রমূলক বিচ্ছিন্নতামূলক ঘটনা একে কখনই সমর্থন করা যায় না। এই কথা সত্য গণতন্ত্রে অবাধ স্বাধীনতা আছে, গোষ্ঠী স্বাধীনতা আছে, যে কোনও গোষ্ঠীর তার বিশেষ মতবাদ আছে, সংগঠন করার অধিকার আছে। কিন্তু গণতান্ত্রিক অধিকারের সুযোগ নিয়ে যদি কোনও দল ষড়যন্ত্র করে, তাদের কাজের সঙ্গে কোনও সঙ্গতি থাকে না, প্রতিপক্ষকে ক্ষতি করার লক্ষ্য থাকে এবং অস্ত্রশস্ত্র সংগ্রহ করার কাজে লিপ্ত থাকে এবং অন্যায়ভাবে যদি গণতন্ত্রের হস্তক্ষেপ করতে চায় সেটাকে তাহলে বরদাস্ত করা যায় না। আনন্দমার্গীরা যদি এইভাবে গণতন্ত্রকে হত্যা করে এবং হত্যা করার সুযোগ নেয় তাহলে সেটাকে বন্ধ করতে হবে। আমি মনে করি প্রশাসনিক দিক থেকে এই ব্যাপরে এত শৈথিল্য কেন—সেটাই আমার আজকে প্রশ্ন? আনন্দমার্গীদের বিরুদ্ধে যে অভিযোগগুলি এখানে উত্থাপিত হয়েছে তার সত্যাসত্য সংশয়াতীত ভাবে প্রমাণিত হয়েছে কি—এটাও আমার প্রশ্ন? কারণ এই কথা ঠিক কেন্দ্রীয় সরকার আনন্দমার্গীদের সম্পর্কে কিছু বলেছেন—যেটা স্বরাষ্ট্রমন্ত্রী বলেছেন, কিন্তু আমার জানা নেই কেন্দ্রীয় সরকার আনন্দমার্গীদের সম্পর্কে কোনও পূর্ণাঙ্গ তদন্ত করাচ্ছে কি না, কিন্তু তার চেয়েও বড় প্রশ্ন যেটা আনন্দমার্গীদের কার্যালয় হচ্ছে এই পশ্চিমবাংলায়, সেই আনন্দমার্গীদের সম্পর্কে আজও রাজ্য সরকারের তরফ থেকে পূর্ণাঙ্গ তদন্ত না করে এই রকম একটা প্রস্তাব গ্রহণ করায় আমি মনে করি সেটাতে জনগণের নানা প্রশ্ন দেখা দিতে পারে। এই ব্যাপারে সন্দেহ দেখা দিতে পারে। বিজন সেতুতে ১৫ জন আনন্দমার্গী হত্যাকে কেন্দ্র করে যারা অভিযুক্ত হলেন তারা বেকসুর খালাস হয়ে গেল এবং সেটাকে কেন্দ্র করে সাধারণ মানুষের মধ্যে নানারকম প্রশ্ন দেখা দিয়েছে। এইরকম অবস্থায় আমার বক্তব্য এইরকম প্রস্তাব গ্রহণ করার আগে যেটা উচিত ছিল সেটা হচ্ছে একটি অতি উচ্চ ক্ষমতাসম্পন্ন সর্বদলীয় তদন্ত কমিটি বা কমিশন গঠন করা, যারা আনন্দমার্গীদের সম্পর্কে যে সমস্ত অভিযোগগুলি উত্থাপিত হয়েছে সেই অভিযোগগুলির সত্যাসত্য নিরূপণ করবে। তা সত্ত্বেও নিরূপণ করে তার ভিত্তিতে এঁদের সম্পর্কে সিদ্ধান্ত গ্রহণ করে, প্রস্তাব গ্রহণ করে ব্যবস্থা নেওয়া যুক্তিযুক্ত হবে। অন্যথায় এরকম কোনও প্রকার তদন্ত না করে যদি তাড়াহুড়ো করে এইরকম একটা প্রস্তাব গ্রহণ করা হয় তাহলে জনসাধারণের মনে নানারকম প্রশ্ন থাকতে পারে, তাঁদের নানা রকম সন্দেহ হতে পারে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10—4-20 P.M.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় বিধায়ক সৌগত রায় মহাশয় সাম্প্রদায়িক ও বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে যে প্রস্তাব এনেছেন এবং মাননীয় বিধায়ক অমল রায়ের সংশোধনী সহ এবং দিলীপ মজুমদার মহাশয় যে প্রস্তাব এনেছেন সেটা আমি সমর্থন করছি। প্রথম কথা হচ্ছে বিচ্ছিন্নতাবাদ এবং সাম্প্রদায়িকতার বিরুদ্ধে কাশ্মীর প্রশ্নে সৌগত

বাবু যা বললেন যে, মোর্চা সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী মুফতি মহম্মদ সঈদ এর কন্যাকে অপহরণের পর তাঁর মুক্তির পর এটা বেড়েছে। আমি মনে করিয়ে দিতে চাই যে, ইংরেজ আমলে, যখন ইংরেজ চলে যাচ্ছে সেই সময় পাকিস্তান কাশ্মীর আক্রমণ করেছিল। ভারতীয় সৈন্য যাবার আগে কাশ্মীরের জনসাধারণ অস্ত্রবিহীন অবস্থায় লড়াই করেছিল। তারপর ভারতীয় সৈন্য গিয়েছিল। কাশ্মীর ভারতের একটা অঙ্গ, এই হিসাবে কাশ্মীরের জনগণ তা গ্রহণ করেছে। লর্ড মাউন্ট ব্যাটনের পরামর্শে জহরলাল নেহেরু সৈন্যদের আর অগ্রসর হতে দিলেন না, অধিকৃত কাশ্মীরই রয়ে গেল। সেখানেই বীজ বপন করা হল। কাশ্মীরের ক্ষেত্রে এটা করা হল। তারপর কংগ্রেস রাজত্ব চলেছে। সেই বীরেরা জনগণের সামনে দাঁড়িয়েছেন। তাঁদের সরকার চালাতে দেওয়া হল না। কংগ্রেসের শাসন কায়েম হয়েছে এবং এই দূরবস্থা হয়েছে। এরপর পাকিস্তানের ষড়যন্ত্র হয়েছে। কাশ্মীরের বিরুদ্ধে ষড়যন্ত্র করেছে। ১০ হাজার ছেলেদের যাঁদের বয়স ১৬ থেকে ২০ বছর তাদের অস্ত্র শিক্ষায় শিক্ষিত করেছে, কাশ্মীরে গন্ডগোল পাকাবার জন্য। এই রকম অগ্নিগর্ভ অবস্থাকে আমাদের সামাল দিতে হবে। ক্যাম্পেন চালাতে হবে। ২৪ ঘন্টা ক্যাম্পেন চালাতে হবে। সারা ভারতবর্ষের জনগণকে কাশ্মীরের জনগণের পাশে আসতে হবে, দৃষ্টান্ত স্থাপন করতে হবে। তাই আজকে আনন্দমার্গীদের সম্বন্ধে যে প্রস্তাব এসেছে সেই সম্বন্ধে কথা বলতে উঠে আমি এই কথাই বলতে চাই যে, এই অর্গানাইজেশন ইট ইজ এ ফ্যাসিস্ট অর্গানাইজেশন। এরা কোপেনহেগেনে অস্ত্র শিক্ষা নেয়, অস্ত্র কেনে। ভারতবর্ষে যে সমস্ত ছেলেগুলি আসছে তাঁদের নিজের নাম, সঠিক ঠিকানা কিছু বলে না। এটা একটা ফ্যাসিস্ট অর্গানাইজেশন। এদের সম্বন্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে হবে। তাদের কার্যকলাপ সম্বন্ধে আমাদের সচেতন হতে হবে। এটা একটা মৌলবাদী ফ্যাসিস্ট অর্গানাইজেশন। পরিশেষে এই কথাই বলতে চাই যে, দিলীপবাবু যে প্রস্তাব দিয়েছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দিলীপ মজুমদার ও বিধানসভার আরও সদস্যরা আনন্দমার্গীদের সম্পর্কে যে মোশন এনেছেন, সেই মোশনের শুরুতেই দেখছি যে, আনন্দমার্গী রাষ্ট্রদ্রোহী, দেশদ্রোহী, তারা বেআইনি অস্ত্রশস্ত্র মজুত করেছে এই সমস্ত কথা বলা হয়েছে। স্যার রেজলিউশনে প্রথমে একটা বিবৃতি দেখছি—ভারতবর্ষের স্বরাষ্ট্রমন্ত্রী মুফতি মহম্মদ সৈয়দ পার্লামেন্টে বিবৃতি দিয়েছে যে, তার নিজের মেয়ে অপহরণের পর পাঁচজন দেশদ্রোহীকে ছেড়ে দিয়ে তাদের সঙ্গে মোকাবিলা করা হয়েছে—এই বিবৃতিটা সামনে না রাখলেই ভাল করতেন। ঐ দেশদ্রোহী, রাষ্ট্রদ্রোহী কথাগুলো শুনতে ভাল, কিন্তু ভাবতে লজ্জা লাগছে দিলীপবাবুদের বন্ধু সরকারে স্বরাষ্ট্রমন্ত্রীর কার্যকলাপ। স্যার, আজকে যারা রেজলিউশন এনেছে, আজকে তাদের সম্বন্ধে কিছু বলতে হয়। বলতে দয়া লাগছে, ঘৃণা লাগছে, সারা পশ্চিমবাংলায় বিগত ১৩ বছরে আপনারা জঙ্গলের রাজত্বে পরিণত করেছেন। নরখাদক হিংস্র বাঘের মতো বিরোধীদের খুন করছেন, অস্ত্রশস্ত্র মজুত করে বিরোধী দলকে শেষ করার চক্রান্ত করছেন, আর তারাই আজকে আনন্দমার্গীদের সম্পর্কে কথা বলছে। এটা আমাদের খুব ভাবতে অবাক লাগে—আমরা দেখেছি আনন্দমার্গীরা একটা ধর্মীয় প্রতিষ্ঠান এবং এই রকম ধর্মীয় প্রতিষ্ঠান সারা দেশে ১৮২টি আছে। আমি আনন্দমার্গীদের পক্ষে বলছি না, কিন্তু একটা কথা সঙ্গে সঙ্গে জানতে চাই, যে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী মাননীয় শ্রীযুক্ত

জ্যোতিবাবু ১৩ বছর পুলিশ দপ্তর নিয়ে বসে আছেন, এই ১৩ বছরে তার দপ্তর এই আনন্দমার্গীদের সম্পর্কে একটাও অভিযান চালিয়েছেন, একজনকেও অ্যারেস্ট করেছেন এবং তারা কি কি বেআইনি কার্যকলাপ করছেন, সেটা প্রকাশ্যে মানুষকে আপনারা জানিয়েছেন? পুরুলিয়ায় পাঁচ জন অবধূত মারা গেল, আর তার পকেট থেকে লিস্ট নিয়ে জানা গেল যে, তারা জ্যোতিবাবু, অম্বরীশবাবুদের খুন করার চক্রান্ত করছে, আর সেই লিস্ট সি. পি. এম. পার্টি অফিসে চলে গেল। গল্পের গরু গাছে ওঠে, এইসব গল্প আপনারা বিধানসভায় শোনাবেন না। আপনারা পশ্চিমবাংলার কলঙ্ক, একজন বিদেশিনী মিস প্যাট্রিসিয়া যখন ওদের আশ্রম পরিদর্শন করার জন্য গেলেন, তখন সেখানে তার বিরুদ্ধে সি.পি.এম. গুণ্ডাদের লেলিয়ে দেওয়া হল, তারপর বেলভিউ নার্সিং হোমে অসুস্থ বলে তাকে নজরবন্দি করে রাখলেন, মানুষকে দেখতে দিলেন না, এটা একটা আন্তর্জাতিক কলঙ্ক। সাধারন গ্রামের মানুষ যদি তাদের বিরুদ্ধে হয়, এবং তাদের এই বিরোধিতা কেন ছিল সেটা দেখতে হবে, রাজনৈতিক মোকাবিলা করতে হবে, সাধারন রাজনৈতিক মোকাবিলা করতে হবে। দার্জিলিঙে জি. এন. এল. এফ আন্দোলনের সময় আপনারা বলেছিলেন, কলেজে দেব, রক্ত দেব, অনেক মোকাবিলা করেছেন, আর রাজীব গান্ধী দার্জিলিংয়ে আসার পর মুখ্যমন্ত্রী হাঁটি হাঁটি পা পা করে তার সঙ্গে গিয়েছেন, মুখ্যমন্ত্রী দার্জিলিঙে যেতে সাহস পাচ্ছিলেন না, আর আপনারা বলছিলেন—কলেজে দেব, রক্ত দেব। স্যার, আমি ওনাদের সম্পর্কে একটা কথা বলতে চাই যে, বিগত ১৩ বছরে এই মার্কসবাদী কমিউনিস্ট পার্টির যারা রেজলিউশন এনেছেন, এবং পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী এদের বিরুদ্ধে কোনও অ্যাকশন নিতে পারেননি। ১৯৬৭ সালের ৫ই মার্চ থেকে শুরু করে আজ পর্যন্ত ঐ সংস্থার কত ছেলেমেয়েকে আপনারা হত্যা করেছেন? অনেক জায়গায় আশ্রমে আগুন লাগিয়ে দিয়েছেন এবং এর বিরুদ্ধে তারা ডায়রি করেছে, কিন্তু পুলিশ আজ পর্যন্ত কোনও অ্যাকশন নেয়নি। আমরা দেখছি ১৯৯০ সালের ২রা এপ্রিল অবধূত সহ পাঁচজনকে পুরুলিয়ায় খুন করা হল।

[4-20-4-30 P.M.]

সাফাই গাইছেন কে, না পশ্চিমবঙ্গের চিফ সেক্রেটারি তরুণ দত্ত একটা অদ্ভুত গল্প পশ্চিমবঙ্গের মানুষকে শোনালেন, তিনি বললেন, ৬টায় সংঘর্ষ হচ্ছে ও রাত্রি ১০টার সময় জনগণ ঝাঁপিয়ে পড়ল, তাতে এরা মারা গেল। যদি সংঘর্ষ হয়ে থাকে তাহলে যাদের জন্য সংঘর্ষ হল তারা একজনও আহত হল না কেন, নিহত হল না কেন? হাসপাতালেই বা গেল না কেন এর উত্তর পশ্চিমবঙ্গের মুখ্যমুন্ত্রীর কাছে থেকে আমরা চাই। বিজন সেতুর কথা ভোলা যায় না। যে নির্মম ঘটনা ঘটিয়েছিল আমরা দেখেথি সেটা কিভাবে ব্যর্থতায় পর্যবসিত হয়েছে। ১৯৮৯ সালের শেষে একটা সিজার লিস্ট পুরুলিয়ার আনন্দমার্গীদের আশ্রমে জ্যোতি বাবুর পুলিশ পাঠিয়েছে, পুলিশ গিয়ে দেখেছে সেখানে সিজার লিস্ট অনুযায়ী বেআইনি অস্ত্রশস্ত্র নেই, নট ফাউন্ড। কমিউনিস্ট পার্টি রাজনৈতিক ভাবে এটার মোকাবিলা করুন, কিন্তু তা না করে জ্যোতি বাবু রাইটার্স বিল্ডিংসের ঠান্ডা ঘরে বসে গুন্ডা লেলিয়ে দেবেন, ধর্মীয় প্রতিষ্ঠানের উপর হামলা করবেন এটা চলতে পারে না। বলুন কোথায় দেখেছেন জ্যোতি বাবুর নামে, অম্বরীশ মুখোপাধ্যায়ের নামে লিস্ট বেরিয়েছে? আজকে সারা ভারতবর্ষের কি অবস্থা করেছেন। পাঞ্জাবে, কাশ্মীরে অগ্নিগর্ভ অবস্থা চলছে, আমপনারা তাদের বন্ধু সরকার

হিসাবে সমর্থন করছেন। লজ্জা করছে না আপনাদের? আনন্দমার্গীদের সম্বন্ধে আইনগত ব্যবস্থা এতদিন নেননি কেন? ১৩ বছর ক্ষমতায় আছেন, এদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেওয়া হয়নি কেন? কেন এদের উপর সব জায়গায় অত্যাচার চালাচ্ছেন? কোনও সভ্য দেশ এই ধরনের বর্বর আক্রমম করতে পারে না। ক্রমাগত এদের বিরুদ্ধে মোকাবিলা করার কথা বলছেন কিন্তু কোনও ক্ষেত্রে তথ্য ভিত্তিক প্রমাণ এদের বিরুদ্ধে পশ্চিমবঙ্গের মানুষকে দেখাতে পারছেন না। আপনাদের ক্ষমতা আছে, সেকানে সেখানে বিরোধী দল আছে, কংগ্রেস আছে সেখানে তাদের মেরে শেষ করে দিচ্ছেন। ফরওয়ার্ড ব্লক, আর. এস. পি.-কেও মারছেন। আপনারা মানুষ মারার জন্য পৈশাচিত তাণ্ডবে নাচছেন। আনন্দমার্গীদের দিকে আঙুল দেখালে মানুষ আপনাদের ক্ষমা করবে না, মানুষ আপনাদের ভুলবে না।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডলঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে মোশন আনন্দমার্গীদের সম্পর্কে বন্ধুবর দিলীপ মজুমদার মুভ করেছেন, আমিও তার একজন মুভার, আমি তা সমর্থন করছি, উপরন্তু মাননীয় সদস্য সত্য বাপুলি যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তা ঘৃণাভরে প্রত্যাখ্যান করছি। মূল কথা হচ্ছে ধর্মের ভেক ধরে হিংসা, সন্ত্রাস পরিচালিত করাই আনন্দমার্গীদের প্রধান কথা। একথা আপনারা সকলেই জানেন যে আনন্দমার্গীদের বিষয়টা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়, আন্তর্জাতিক চক্র এদের সাথে যুক্ত, এদের পিছনে আন্তর্জাতিক মদত আছে যার মূল লক্ষ্য হল যেসব জায়গায় বামপন্থিদের দুর্গ বিশেষ করে পশ্চিমবঙ্গ সেখানে তাদের কাজ পরিচালিত হচ্ছে। তাদের সমস্ত পলিসি হচ্ছে হিট লিস্ট পলিসি। আজকে সত্য বাপুলি যে অ্যামেন্ডমেন্ট এনেছেন এটা তাঁর পক্ষে যথাযথ কাজ হয়েছে। আমি পুলিশ বাজেটে একথা বলেছিলাম আনন্দমার্গীরা বিভিন্ন জায়গা থেকে দেশ থেকে কোটি কোটি টাকা পাচ্ছে। কোথা থেকে এত টাকা পাচ্ছে কে তার হিসাব নিচ্ছে? অনেকে আছে যারা এদের সঙ্গে যুক্ত আছে। দক্ষিণ কলকাতার কেজন কংগ্রস নন-মার্গী কাউন্সিলার, স্ট্যান্ডিং, এগজিস্টিং কাউন্সিলার, তিনি এদের সঙ্গে যুক্ত হয়ে আছেন, তাঁরা টাকা দিচ্ছেন। বন্ধুবর সত্য বাপুলি যেভাবে আনন্দমার্গীদের সম্পর্কে ওকালতি করলেন আমি জানি না সেইসব লেনদেনে প্রত্যক্ষভাবে তাঁর সম্পর্ক আছে কি না, কিন্তু আনন্দমার্গীদের টাকা-পয়সা দিয়ে বিভিন্ন জায়গায় এজেন্ট অ্যাপয়েন্ট করেন। এক কে জনের কন্টস্বরে যে ভাবে আনন্দমার্গীদেব কথা ধ্বনিত হচ্ছে তাতে আমার মনে হয় কংগ্রসিদের কাছে এটা নতুন নয়। এক সময় ভিন্দারনওয়ালাকে ধর্মীয় বলে বলেছিলেন, আজকে তার পরিণতি সারা ভারতবর্ষের মানুষ দেখছে। আজকে দেখছেন যে, টি. এন. ভি., টি. ইউ. জে. এসের সঙ্গে আঁতাত করছে। সুতরাং এদের চরিত্র সম্বন্ধে সকলেই একমত। আর আইনের গন্ডির মধ্যে থেকে সামাজিক কাজকর্ম, ধর্মীয় বিশ্বাস এটাকে বজায় রাখা দরকার। পরিচালনা করার এই অধিকার বামফ্রন্ট সরকার মেনে নিয়েছে স্যার, আপনি জানেন যেখানে আইনের গন্ডির মধ্যে থেকে ধর্মীয় বিশ্বাসের দ্বারা প্রভাবিত হয়ে মাদার টেরিজা আর্তের সেবা করছেন এবং তার মধ্যে থেকেই উনি সারা পৃথিবীতে নোবেল প্রাইজ পেয়েছেন। শুধু তাই নয়, আইনের গন্ডির মধ্য দিয়ে রামকৃষ্ণ মিশন বিভিন্ন রকম সামাজিক কাজকর্ম, প্রাকৃতিক দুর্যোগের সময় জনসাধারণের নানা রকম কাজকর্ম করছেন, তা আজকে স্বীকৃত। আপনি জানেন স্যার, পৃথিবীতে হিটলারের নেতৃত্বে ফ্যাসিবাদ যখন এসেছিল তখন তারাও এ রকম ধর্মান্ধতা সৃষ্টি করে ফ্যাসিবাদ প্রতিষ্ঠিত করেছিল। ভারতবর্ষেও এমনি

এক প্রতিক্রিয়াশীল চক্র আছে। এখানে কংগ্রেস নামক যে রাজনৈতিক দল আছে তাদেরও মূল কাজকর্ম হল এইসব ধর্মান্ধতা সৃষ্টিকারীদের পিছনে মদত দেওয়া এবং এইভাবে ভারতবর্ষের সমস্ত সংহতিকে বিপন্ন করে দিয়ে এইসব সন্ত্রাসমূলক, বিচ্ছিন্নতাবাদী কাজকর্মগুলোকে প্রত্যক্ষভাবে মদত দেওয়া এবং সেইভাবেই তারা প্রতিনিয়ত মদত দিয়ে চলেছে। বিজন সেতু সম্পর্কে ওরা বললেন। এটা আপনারা একটা সঠিকভাবে লক্ষ্য রাখুন। সেকানে ৫টি কেস হয়েছিল। ৩টি কেসে তারা কোনও সাক্ষ্যই দিল না, তাদের নিজেদের মধ্যে দলাদলির জন্য আজকে ওরা আমাদের শ্রদ্ধেয় নেতা শচীন বাবু সম্পর্কে বলছেন। সেই সময় উনি নিজে যদি না গিয়ে পড়তেন তাহলে আরও কয়েকজন মানুষ খুন হত, এটা আপনারা জেনে রাখুন। এটাতো আপনারা একবারও স্বীকার করলেন না! শচীনবাবু আগে যে ভোট পেতেন, এখন তার চেয়ে আরও ৩-৪ গুণ বেশি ভোট পাচ্ছেন। জনসাধারণ তাঁকে এইভাবে সমর্থন করচেন। সিংভূমের জঙ্গলে ৬ জন খুন হল। জঙ্গলে নিয়ে গিয়ে খুন করা হল। আমাদের পক্ষ থেকে তার তো একবারও নিন্দা করলেন না। একথা তো করলেনই না, বরং আপনারা ওদের সঙ্গে প্রত্যক্ষ ভাবে—মালদলের ঘটনার কথা সেদিন আপনার কাছে উল্লেখ করেছিলাম। আজকে আবার উল্লেখ করছি যে, সেখানে আপনারা জয়েন্ট মিটিং করলেন আনন্দমার্গীদের সঙ্গে। তাদের যৌথ মিটিং করলেন রেল স্টেশনের কাছে সন্ত্রাসের বিরুদ্ধে, জেনেশুনে সি. পি. এম.-এর বিরুদ্ধে। আননন্দমার্গীদের সেই ইস্তাহার আপনার কাছে রেখেছি, আমি আবার তার পুনরুল্লেখ করছি। এখানে বার বার এই আনন্দমার্গীদের সম্পর্কে একটি কথা বলেছিলাম, আবার বলছি যে ওদের এই সংগঠনটা কি সেটা আপনাকে বুঝতে হবে। ১৯৬৫ সালে ওরা রেজিস্টার্ড সোসাইটি হিসাবে রেজিস্ট্রি করেছিল। ওরা বলেছিল আমাদের মূল কাজ হল ধর্মীয়, সামাজিক কাজকর্মের শীমার মধ্যে উন্নয়নমূলক কাজকর্ম করা। যদি বলেন আইনের সীমার মধ্যে, গন্ডির মধ্যে সামাজিক কাজকর্ম করে যাব তাহলে তাদের সম্পর্কে বলার কিছু থাকে না। মাদার টেরিজা সম্পর্কে রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্টান সম্পর্কে বলার কিছু নেই। কিন্তু আনন্দমার্গীদের সঙ্গে বিরোধ কোথায়? তাদের ধর্মীয় ভার কোথায়? একদিকে তারা অস্ত্রশস্ত্র সংগ্রহ করবে, আর একদিকে আদিবাসীদের জমি জোর জবরদস্তি করে দখল করবে—কোন রকম অধিকার আছে? অনুমতি না নিয়ে বিদেশ থেকে কোটি কোটি টাকা নিয়ে আসবে, খুন করার লিস্ট তৈরি করবে—ইন্দিরা গান্ধীকে হত্যার চক্রান্ত এরা করেছিল, ললিত নারায়ন মিশ্রকে খুন করেছিল। তার জন্য এদের নিন্দা করা উচিত। তাদের পক্ষে যারা সোচ্চার হয়ে এই কাজ করছেন তারা জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়বেন। ভারতবর্ষের মানুষ গত নির্বাচনে তারই রায় দিয়েছে এটা আপনারা মনে রাখবেন। আজকে যে কণ্ঠস্বর বিধানসভার মধ্যে ধ্বনিত প্রতিধ্বনিত হচ্ছে, বাইরে গিয়ে আনন্দমার্গী নামক সন্ত্রাসবাদী কার্যকলাপ যারা করছে, তাদের পক্ষে বলার কোনও মুখই নেই। আগামী কর্পোরেশন নির্বাচনের মাধ্যমে জনগণের কাছ থেকে তারা যথাযথ সমুচিত জবাব পাবেন। এই নির্বাচনের মধ্য দিয়ে পশ্চিমবাংলার মানুষ তাদের জবাব দিয়েছেন। ভবিষ্যতে এই সন্ত্রাস মূলক কার্যকলাপের জন্য জনগণ থেকে তারা বিচ্ছিন্ন হয়ে ইতিহাসের জঞ্জালে নিক্ষেপিত হবেন। এটাই হচ্ছে আপনার ভবিষ্যত। সেইজন্য বলি দেশের সংহতি, ঐক্যের জন্য আপনাদের মধ্যে এখনও যদি কিছু কিছু প্রগতিশীল গণতান্ত্রিক মানুষ থাকেন তো এগিয়ে আসুন, ভারতবর্ষ এক কঠিন বিপর্যয়ের মধ্যে এসেছে, সকলে মিলে ভারতবর্ষের সংহতির রক্ষা করি। আজকের দিনে ঐসব কার্যকলাপ, চক্রান্তকে

ছোট করে দেখে রাজনৈতিক চেহারার চিত্র রাখার কোনও প্রয়োজন আছে বলে মনে করি না। সেইজন্য এই সংশোধনীকে আবার প্রত্যাখ্যান করে যে মোশন আমাদের পক্ষ থেকে আনা হয়েছে তাকে পরিপূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30—4-40 P.M.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সময় খুব অল্প আমি সেইজন্য কয়েকটি কথা বলতে চাই। দুটি প্রস্তাব পাশাপাশি রেখে এতক্ষণ ধরে এই সভায় যে চাপান—উতরান হল তা আমি খুব মন দিয়ে শুনলাম। আমি দুটি মাত্র কথা বলতে চাই। প্রথম কথা হচ্ছে, দেশের সাম্প্রদায়িক সমস্যা কতটা বাড়ল সেটা নিয়ে আমাদের মতন সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষের খুবই চিন্তা। সেই বিপদ বাড়লে আমাদের মতন সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষদের সবচেয়ে বড় বিপদ। আমরা ঘর পোড়া গরু তাই সিঁদুরে মেঘ দেখলে ডরাই। আজকে পরিস্থিতি যেদিকে যাচ্ছে সেটা দেখে আমরা সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষরা আতঙ্কিত। এখানে সবাই সাম্প্রদায়িকতা বিরোধী কথা বলেন এবং ধর্মনিরপেক্ষতার জয়গান গেয়ে গেলেন। স্যার, এসব শুনে আমার শরৎচন্দ্রের সেই গফুরের কথা মনে পড়ে যায়। গফুর বলেছিল যে, মহারানীর রাজত্বে খাজনা দিয়ে বাস করি, গোলাম নই, আমি যাব না। তার জবাব জমিদারের পেয়াদা, বরকন্দাজরা দিয়েছিল। সেখানে গফুরের ক্ষীণ কণ্ঠ মহারানী পর্যন্ত পৌঁছায়নি। স্যার, একতা ঠিকই যে, দেশের সাম্প্রদায়িকতার সমস্যা বাড়ছে। ৮-ম লোকসভার নির্বাচনে যেখানে বি. জে. পি.'র দুজন মাত্র এম. পি. ছিলেন এখন তাদের ৮৮ জন এম. পি.। এখন যদি বি. জে. পি. উগ্র হিন্দু সাম্প্রদায়িকতা নিয়ে আসে তাহলে তার মোকাবিলা একমত হয়ে আমাদের সবাইকে করতে হবে এবং তা যদি করা যায় তাহলেই সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষরা স্বস্তিবোধ করবেন। স্যার, এই সাম্প্রদায়িকতা এবং ধর্মনিরপেক্ষতার ব্যাখ্যায় মতভেদ আছে। সংখ্যালঘু মানুষদের অভাব অভিযোগ নিয়ে বললেই যদি সেটাকে উন্নতিসততার সঙ্গে উড়িয়ে দেওয়া হয় তাহলে কিন্তু মুশকিল। পাঞ্জাব এবং কাশ্মীরের ব্যাপারটা দেখুন। একথা ঠিকই যে, কাশ্মীর এবং পাঞ্জাবে যাই হোক না কেন সেই সমস্যার সমাধান করতে হবে উইদিন দি ফ্রেমওয়ার্ক অব দি কনস্টিটিউশন। ভারতবর্ষের সংবিধানের আওতায় সেটা হতে হবে। সেখানে কিছু মানুষ যদি আজকে টেরোরিজমের দিকে চলে যায় তাহলে সেটা নিশ্চয় নিন্দার্থ, তার মোকাবিলা আমাদের নিশ্চয় করতে হবে। কাশ্মীরে ফারুক আবদুল্লা যখন নির্বাচন করলেন তখন সেই নির্বাচনে রিগিং হয়েছিল বলা হচ্ছে কিন্তু আজকে এই কাশ্মীর সমস্যার সমাধান কি করে হবে সেকথা বলা হচ্ছে না। সেখানে জগমোহনের সঙ্গে যদি জর্জ ফার্নাণ্ডেজের মতভেদ হয় তাহলে সমস্যার সমাধান কিভাবে হবে উইদিন দি ফ্রেমওয়ার্ক অব দি কনস্টিটিউশন সেটা ভাবতে হবে। আজকে রিপ্রেসিভ মেজার নিয়ে করবেন, না, পলিটিক্যাল সলিউশন করে করবেন সেটা বলতে হবে। পাঞ্জাব সম্পর্কে একই কতা। তারপর দেখছি যে, আনন্দমার্গীদের সম্পর্কে এখানে একটা প্রস্তাব আনা হয়েছে। আমার ঠিক জানা নেই তবে তাদের পক্ষে এবং বিপক্ষে অনেক কথাই শুনছি। হঠাৎ শাহী ইমাম গত নির্বাচনের সময় ঘোষণা করলেন যে, সি. পি. এম. জনতাকে ভোট দিতে হবে আবার হঠাৎ সরে এসে আনন্দমার্গীদের পক্ষে হয়ে গেলেন। স্যার, ভি. পি. সিং সরকারের পালকির সামনের বেহারা যদি হয় বি. জে. পি., তবে পিছনের বেহারা বামফ্রন্ট। যতই আপনারা

এখানে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে চিৎকার করুন দুঃখের সঙ্গে দেখছি পশ্চিমবঙ্গে বি. জে. পি. দ্রুত বাড়ছে ফলে সাম্প্রদায়িকতাও বাড়ছে। এর ফলে আমরা সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষরা আতঙ্কিত। আমি আশা করব সরকারের তরফ থেকে কিভাবে এর মোকাবিলা করবেন সেটা বলবেন। স্যার, আমরা সংখ্যালঘু সম্প্রদায়ের পক্ষ থেকে যখন বলি তখন আমাদের ব্রান্ডেড করা হয় সাম্প্রদায়িক বলে। কিন্তু অপূর্ববাবু এবং সুমন্তবাবু—যিনি ঐ কমিটির চেয়ারম্যান—তারা যখন শিডিউল কাস্টদের উন্নয়নের কথা বলেন তখন তাঁরা সাম্প্রদায়িক হন না। আমরা যদি বলি মাইনরিটি কমিশন, ফ্যাক্ট ফাইন্ডিং কমিশন করুন তখন আমরা সাম্প্রদায়িক হয়ে যাই। "তুমি মহাজন সাধু হলে আজ আমি আজ চোর বটে"—প্রশ্নটা আজকে সেখানে। আজকে ভারতবর্ষ প্রকৃত ধর্মনিরপেক্ষ হয়ে গড়ে উঠুক। হিংসা আর গণতন্ত্র একসঙ্গে থাকতে পারে না। এটা নিয়ে দীর্দিন ধরে আমরা চিৎকার করে আসছি। আজকে মুসলমান সম্প্রদায়ের একজন যদি টেরোরিস্ট-এর পথে চলে যায় তাহলে আমরা তাকে তীব্র ভাষায় নিন্দা করব। আজকে প্রকৃত গণতন্ত্রের জন্য ইউনিটি অ্যান্ড ডাইভার্সিটি এই চিন্তাধারায় কেউ যদি চিন্তা করেন যে ভারতীয় এবং হিন্দুত্ব এক এবং অভিন্ন তাহলে ভারতের ক্ষতি হবে। ভারতের কল্যাণ করতে গেলে, প্রকৃত গণতন্ত্রকে রক্ষা করতে গেলে রবীন্দ্রনাথের চিন্তাধারায় ইউনিটি অ্যান্ড ডাভিার্সিটি ফর্মুলাতে এগিয়ে এসে সমস্যার সমাধান করতে হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেদুটি প্রস্তাব এসেছে আমি সংশোধনী সহ সমর্থন করে এক এক করে জিনিসটা বলছি। প্রথমে যেটা আমি বলতে চাই যে ধরুন কাশ্মীরের পরিস্থিতির গুরুত্ব বুঝলে এটা একটু অকেসন নয় যে, কার উপরে কতটা দোষারোপ করা যায়। আজকে যে জায়গায় এসে দাঁড়িয়েছে, সেটা একটা গুরুতর জিনিস এবং এটাকে ভারতবর্ষের স্বার্থে যথাসম্ভব ঐক্যবদ্ধ হয়ে সকলকে প্রচেষ্টা করতে হবে। এটা সকলেই স্বীকার করেন, একথা অস্বীকার করে লাভ নেই। নানা কারণে কে কি হয়েছে সেই পুরানো ইতিহাসে আমি যাচ্ছি না। এটা অনেকেই হয়ত জানেন না কিন্তু ১৯৪৫ সালে যেদিন শেখ আবদুল্লা বের হলেন সেদিন আমি কাশ্মীরে ছিলাম। আমেরিকাছেলে তার যে মিটিং হয়েছে সেটা আমি শুনছি। আজকে সেই হিসাবে কারণ যারা এত হিরোয়িত লড়াই করতে পেরেছিল এবং এমন কি হায়দ্রাবাদে মিলিটারি নামাতে হয়েছিল। সেখানকার মুসলীম পিপল তারা নিজেরাই—সেই যদি না হত তাহলে মাউন্ট ব্যাটেনের পরামর্শে যেতে হত না এবং তার পরবর্তিকালে যদি দেখেন তাহলে দেখবেন যে, সবচেয়ে বেশি ডিটেরিওরেট হয়েছিল। এটা সকলেই স্বীকার করবেন যে, শেখ আব্দুল্লাকে সরিয়ে দিয়ে তার ভগ্নিপতিকে যখন দেওয়া হল তখন খুবই ডিটেরিওরেট হয়েছিল। এসব ইতিহাসের কথা। এখন সেটা যে জায়গায় এসে দাঁড়িয়েছে সেটা একটা গুরুতর পরিস্থিতি। আপনারা সংবাদপত্রে দেখেছেন এবং সকলেই জানেন যে, এখন যেটাকে বলা হয় চিকেন নেক, ঐ ছাম্বা উপত্যাকার দিকে ট্যাঙ্ক ত্যাদি দাঁড়িয়ে আছে। খবরের কাগজে দেখেছেন যে, বেনজির ভুট্টো, প্রথমে যাযই তার মনোভাব থাকুক না কেন, ওখানকার পরিস্থিতি যা মিলিটারি ক্লিক-এর কাছে বাঁধা, তার নিজস্ব যে ইচ্ছা ছিল তিনি সেখানে তা করতে পারবেন না। আজকে পাকিস্তানে বর্তমান অবস্থায় একটা ডাইভার্সানারি কিছু করতে চায় এবং দেখতে পাচ্ছেন যে, তিনি এখন মুসলীম স্টেটের পক্ষে

মত সংগ্রহ করতে চাচ্ছেন। এখন কথা হচ্ছে কেউ অবিবেচকের মতো কাজ করব না, এমন কিছু করব না য়াতে আমাদের এবং সমগ্র দেশের ক্ষতি করে। আজকে কে কোনখানে পয়েন্ট স্কোর করে নিজেদের সর্বনাশ ডেকে আনা ঠিক হবে না। একটা সাংঘাতিক অবস্থায় দাঁড়িয়েছে। এখন সবচেয়ে বেশি যা দরকার সেটা হচ্ছে একটা সর্বাঙ্গীন প্রচেষ্টা। আপনারাা দেখেছেন যে, সারা ভারতবর্ষে ঐক্যবদ্ধ ভাবে সমস্ত মানুষকে ঐক্যবদ্ধ করে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করে হচ্ছে। সেটাকে উইন না করলে হবে না। যেমন দেখবেন বিতর্ক উঠেছে, সেটা নিয়ে লক্ষ্য করে দেখেছেন, অনেকখানি হয়ত মিলিটারি অ্যাসেন্ট নিয়ে নানা রকম করে তাকে খানিকটা সাপ্রেসড্ করতে পারতেন, কিন্তু সাপ্রেসড্ করে মানুষের মন পাওয়া যায় না। প্রশ্ন হচ্ছে, একটা লার্জ সেকশন অব পিপলকে উইড় ওভার করতে হবে। এই ট্যাক্টিসে পলিটিক্যালি উইন ওভার করতে হবে। এই ট্যাক্টিসে পলিটিক্যালি উইন ওভার করতে হবে। আমি জানি, আপনারা হয়ত ভুলে গেচেন, কাশ্মীর ঐ সময়ে প্রায় ৯৫ পারসেন্ট মুসলীম পেজেন্টকে ভারতবর্ষের একটা জায়গা দেওয়া হয়েছিল যেটা উইদাইউট কমপেনসেশন। জমিদারী প্রথা লোপ করা হয়েছিল। তখন কিন্তু অন্য জায়গায় হয়নি। প্রায় ৬ লক্ষ একর জমি দেওয়া হয়েছিল, এই জিনিস হয়েছিল কারণ আপনারা দেখবেন যারা শাসক শ্রেণী তারা নানা স্বার্থে সজ্ঞানে, অচেতনে নানা ভাবে বিভেদের বীজ রোপণ করে। কিন্তু যারা শোষিত মানুষ, নিপীড়িত মানুষ তাদের প্রত্যেককে জীবন সংগ্রামে ঐক্যবদ্ধ ভাবে না এগিয়ে গেলে হয় না—এটা কৃষকই বলুন, আর শ্রমিকই বলুন, সব ক্ষেত্রেই এক। যদি ভাল করে দেখেন তাহলে দেখবেন বিচ্ছিন্নতাবাদ বলুন আর সাম্প্রদায়িকতাবাদই বলুন, প্রত্যেকটি জায়গায় উপর থেকে আর কিছু মধ্যবিত্ত শ্রেণীর অমুক অমুক ত্যিাদি—আমি সেই হিসাবের মধ্যে যাচ্ছি না—কিন্তু সেখানে ব্যাপক অংশের মানুষ তারা এটা চায় না। মাননীয় সদস্য হাসানুজ্জামান সাহেবকে বুঝতে হবে যে, এটা সত্য নয়, ইতিহাসের শিক্ষা এটা সত্য নয়। মুসলমান হলে মুসলমানকে দেখব, আর হিন্দু হলে হিন্দুকে দেখব এটা হয় না। পাকিস্তানের উপরে এটা নির্মম ভাবে সত্য যে পাকিস্তান এবং বাংলাদের অণিত মুসলিম তারা ওখানকার মুসলমান রাজত্বে যে অবস্থায় আছে, সেটা এখানে নেই।

[4-40—4-50 P.M.]

আর একটা হচ্ছে হিন্দু, নেপালে চোখের সামনে যেটা রয়েছে, হিন্দু রাজত্বে অগণিত নেপালি, তারা যেভাবে চাইছিল, কেন হল? সেদিক থেকেও হয় না। সেই জন্য একটা খুব মনে রাখতে হবে এবং আমরা দেখেছি, আমার নিজের মনে আছে, এই ধরুন এখানে তো এমনি হয়নি, কলকাতায় হল কোন সময়? যখনই সমস্ত শোষণ, অত্যাচারে জর্জরিত হয়ে জনগণ ঐক্যবদ্ধ হয়ে এগিয়ে যায় এবং যকন সেই সময়কার শোষক শ্রেণীর শাসনের বুনিয়াদ কেঁপে ওঠে তখন ইচ্ছাকৃত ভাবে ভাঙবার জন্য এই ষড়যন্ত্র হয়। এই জিনিস হয়েছিল, আমি পুরনো ইতিহাসে যাচ্ছি না। ১৯০৫ সাল থেকে লর্ড কার্জন কেন করতে গেলেন, তার একটা ইতিহাস আছে। আমি শেযের ইতিহাস বলছি, যে সময়ে ভারতবর্ষে ইংরাজের বিরুদ্ধে সবচেয়ে ঐক্যবদ্ধ সব শ্রেণীর মানুয একটা উত্তাল ভাবে এগিয়ে আসছে, স্মরণ করুন ১৯৪৫ সালে সেই রসিদ আলি দিবসে যেদিন আবদুস সালাম এবং রামেশ্বরের রক্তে হিন্দু মুসলমানের রাখি বন্ধন হচ্ছে, সেদিন তেভাগা আন্দোলনের ভিতর দিয়ে অবিভক্ত বাংলাদেশে সবচেয়ে বড়

কৃষক আন্দোলন গড়ে উঠছে, হিন্দু মুসলমান যেখানে একসঙ্গে জীবন দিচ্ছে, স্মরণ করুন শ্রমিক আন্দোলনের ইতিহাস—২৯শে জুলাই একটা নতুন দিগন্ত সেখানে উন্মোচিত হচ্ছে, স্মরণ করুন, পুলিশ বিদ্রোহ করছে, নৌ বিদ্রোহ করছে, ১৮ই ফেব্রুয়ারি, তারপরে কেবিনেট ডিসিসন হল, ঘোষণা করতে হল, সেই রকম অবস্থায় ইংরাজ পড়েছিল এবং আমাদেরই একজন জয়পাল সিং, তিনি যখন ব্রিটিশ আর্মিতে ছিলেন, মেজর, তিনি বুঝিয়ে দিলেন, এর কোড নাম্বার ছিল, অপারেশন অ্যাসাইলাম করে কলকাতায় এমনি হয়নি, যারা ক্রীড়ানক, তাদের দেখেছি, কিন্তু এই সবের নাটের গুরু সাম্রাজ্যবাদী শক্তি, যাদের জন্য এটা হচ্ছে, তাদের ভুলে গেলে চলবে না। সেদিন তারাই কলকাতায়, আমি নিজে দেখেছি, ১৬ই আগস্ট, তারপর নোয়াখালি, তারই মাঝখানে আশার আলো ছিল, যেখানে কৃষক আন্দোলন শক্ত ছিল, সেই কুমিল্লায় ইয়াকুব সাহেবের জায়গায়, সেখানে মুসলমানরা হিন্দুদের রক্ষা করছে, এই রকম বহু জায়গায় করেছে, এখানে কলকাতার বুকে যুব আন্দোলনের অন্যতম শচীন মিত্র, তিনি জীবন দিয়েছেন। তিনি আমার বন্দু এবং সহকর্মী ছিলেন, ক্ষিতিশ বন্দ্যোপাধ্যায়, মানিক ডাক নাম, আজও মূর্তি বালি ব্রিজের সামনে দেখতে পাবেন, তাঁরা জীবন দিয়েছেন। আমি জানি তার কিছুদিন আগে এই কলকাতায় যখন গ্রেট কিলিং হচ্ছে, সেই সময় বার্নপুরে সেখানে স্ট্রাইক চলছে, কয়েকদিন আগে তেকে শুরু হয়ে গিয়েছিল। কিন্তু তারপর সেটাও খুন করেও ভাঙা যায়নি। এই জিনিস হয়েছে। তাই আজকে সমস্ত শ্রমিক, কৃষক, সাধারণ মানুষ তাদের, যাদের জীবন বিপন্ন সেই রকম—আজকে আমি বলতে চাইছি যে, এটা ঠিক, এই রকম ভাবে ঘটনা ঘটছে। বাস্তব জীবনে আর ভারতবর্ষের অর্থনীতি, এই দেশের স্বাধীনতার ৪৩ বছরের পরম্পরায় এসে আজকে যেখানে দাঁড়িয়েছি, তার কতখানি দোষ আমি তার ব্যাখ্যা করতে চাই না। কিন্তু যেখানে দাঁড়িয়েছি, সেখানে নির্মম সত্য হচ্ছে, আজকে অর্থনীতি একটা সাংঘাতিক জায়গায় এসে দাঁড়িয়েছে। বৈদেশিক ঋণ এক লক্ষ কোটি হয়ে গেছে। এর টেস্ট সার্ভিসিং এর একটা সাংঘাতিক অবস্থা হয়ে গেছে। ফরেন এক্সচেঞ্জের অবস্থা সাংঘাতিক। আজকে আবার সেই সময় আমেরিকা চাপ দিচ্ছে ঐ সুপার ৩০১ এর ভিতর তার অর্থ বুঝুন, কিরকম অবস্থা, এই সমস্ত জিনিস চলছে। নানা রকম রয়েছে, নতুন যে নীতি নিয়ে চলছে, তার ফলে একটা দারুণ অবস্থার সৃষ্টি হয়েছে। সমস্ত দিক থেকে তবিদেশি শক্তিরা—আমি দেখেছি অনেকদিন আগে তেকে আজ বলে নয়, তার অনেক আগে দেখতে হবে। আমেরিকার বহু ইউনিভার্সিটিতে বড় বড় প্রভেসাররা এনগেজ করে ভারতবর্ষের সমাজ জীবনের, জাত নিয়ে হোক সমস্ত দিক থেকে তার স্টাডি করছে। আমেরিকার বিভিন্ন ইউনিভার্সিটিতে বড় বড় প্রফেসরদের এনগেজ করে ভারতবর্ষের সমাজ জীবন—জাত, কাস্ট ইত্যাদি সমস্ত বিষয়গুলি নিয়ে স্টাডি করছে, রিসার্চ করছে। কেন, কি জন্য করছে? এই সংগঠনগুলোকে কেন্দ্র করে তাদের স্বার্থে ভারতবর্ষকে ডিস্টেবিলাইজড় করে দেওয়ার জন্য। শুধু পাকিস্তানের কথা বললেই হবে না, কেন তারা পাকিস্তানকে সাহায্য করছে, এফ-১৬ দিচ্ছে? এতটা বুঝতে হবে। শুধু কাশ্মীরেই নয়, কাশ্মীরের মধ্যে দিয়ে যেমন হচ্ছে, তেমন সমস্ত দিকে দিয়েই হচ্ছে। আসামে যা হচ্ছে তাও ঐ একই জিনিস। বোরো অপারেশনের আগে থেকেই হচ্ছে। '৭৫ সালে অপারেশন ব্রহ্মপুত্র দিয়ে শুরু হয়েছে, থাইল্যান্ডকে কেন্দ্র করে সেই জিনিস শুরু হয়েছে। উলফাদের অস্ত্রশস্ত্র কোথা থেকে আসছে? বার্মা থেকে আসছে। এগুলো ভাল করে বুঝতে হবে। সাংঘাতিক সব জিনিস চলছে। আনন্দমার্গীদের ইতিহাস আমি জানি, অনেক দিন

ধরেই জানি। এটা একটা ইন্টারন্যাশনাল অর্গানাইজেশন। ওদের হেড কোয়ার্টার ফিলিপিনের ম্যানিলায়। কিছুদিন আগেই কতগুলি কাগজে বেরিয়েছে। ওদের সম্বন্ধে ইন্টারপোলের মাধ্যমে। ওখানে, ঐ পুরুলিয়ায় কি করা হয়েছে—আমরা এর আগেও রেড করেছি, ওখানে মডার্ন অস্ত্রসস্ত্র পাওয়া গেছে। আপনারা যদি সব কনভিনিয়েন্টলি ভুলে যান, তাহলে কি বলব! ওরা একটার পর একটা প্ল্যান করছে, ধরা পড়লেই অস্বীকার করছে। আমরা ধরিনি, বি. এস. এফ., প্যারা মিলিটারি ধরল—অমৃতসরের ওখানে পুরুলিয়া থেকে একজন এবং বিহার থেকে একজন অস্ত্রশস্ত্র আনতে গিয়ে ধরা পড়ল। যখন তারা ধরা পড়ল তখন ওরা বলছে, ওরা আমাদের লোক নয়।ডিসওন করে দিল। মানব মুক্তি সংস্থা, আমরা বাঙালি, এসব তো ওদেরই শাখা সংগঠন। ওদের অনেক সেন্টার আছে। কোপেন হেগেনে একটা সেন্টার হয়েছে। ওদের এক্সপার্ট কিলার আছে। আপনারা সব ভুলে যান, আপনারা কি এটা অস্বীকার করতে পারবেন যে, পাটনা স্টেশনে জ্যোতিবাবুকে ওঁরা গুলি করার চেষ্টা করেছিল, জ্যোতি বাবুর পাশে যিনি দাঁড়িয়ে ছিলেন, সেই আলি ইলাম মারা গিয়েছিলেন। এটা কি আপনারা অস্বীকার করতে পারেন? আপনারা সব ভুলে গিয়ে ওদের এখন সার্টিফিকেট দিচ্ছেন!

**মিঃ স্পীকার ঃ** মিঃ চৌধুরি, এক মিনিট। এই প্রস্তাব নিয়ে আলোচনার নির্দিষ্ট সময় ৪টে ৫০ মিনিটে শেষ হবার কথা। কিন্তু আমার মনে হচ্ছে আলোচনার শেষ করার জন্য আরও কিছু সময়ের দরকার। তাই আমি সভার অনুমতি নিয়ে আরও ৪০ মিনিট সময় বাড়িয়ে দিচ্ছি। আশা করি, এতে কারও আপত্তি নেই।

(আলোচ্য বিষয়ের ওপর ৪০ মিনিট সময় বৃদ্ধি করা হয়)

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আনন্দমার্গীদের যিনি প্রধান ছিলেন সেই আনন্দমূর্তিজীর স্ত্রী তাঁর বিরুদ্ধে মামলা করেছিলেন। আমি ওদের জন্ম বৃত্তান্ত থেকে সবকিছু জানি। আনন্দমূর্তি রেলের জামালপুর ডিভিসনের ক্লার্ক ছিলেন। ওখানে প্রথমে হাত দেখাদেখি করতেন, লোকজন ওঁর কাছে আসত। কিছু লোক প্রথমে ভেবেছিলেন উনি হয়ত সাধনতন্ত্র টন্ত্র করেন—প্রথম প্রথম লোকে সেই ভেবে ওঁর কাছে যেত, তারপর যখন তাদের মোহভঙ্গ হল তখন ওখান থেকে সরে আসতে গেলেই তাদের ওরা মেরে ফেলত। স্মাগলার ইত্যাদিদের সঙ্গে যারা একবার যুক্ত হয়ে পড়ে তারা সেখান থেকে বেরিয়ে আসতে গেলে তাদের যেভাবে মেরে ফেলা হয়। ঠিক সেইভাবে ওরাও মেরে ফেলে। এর নাম রিলিজিয়ন? আমি পুরুলিয়ায় গিয়ে ওদের কান্ডকারখানা দেখে এসেছি। আমাকে প্রায় যেতে হয়। ওরা হাজারীবাগের একটা স্ট্রাটিজিক্যাল জায়গার পুরোটা নিয়ে কি করল? পাহাড় ঘেরা সেই জায়গা কিসের জন্য নেওয়া হল? সেখানে ডেরা তৈরি করা হয়েছে, গুহা তৈরি হয়েছে। এরকম নানা রকম জিনিস আমরা দেখেছি। আমরা পড়েছি, এক সময় চিন দেশের পোর্টগুলিতে ফরেন ইম্পিরিয়ালিস্টরা—ইউরোপের ইংল্যাণ্ড প্রভৃতি দেশ—এক্সট্রা টেরিটোরিয়াল রাইট এনজয় করবে নাকি? কে দিল ওদের সেই রাইট? পুরুলিয়ায় এবং অন্যান্য জায়গায় ওরা যা খুশি তাই করবে! কিসের জন্য ঐসব করবে? ধর্মের জন্য ঐসব করতে হয় না কি? গুহা করতে হয়! মানুষ মারতে হয়, এতসব কান্ড করতে হয়? ওদের অস্ত্রের দরকার হয় কিসের জন্য ধর্মের জন্য অস্ত্রের দরকার হয় না কি? এগুলো পরিষ্কার বুঝতে হবে। জিনিসটা ঐরকম নয়—আপনারা হয়ত ভাবছেন,

ষাঁড়ের শত্রু বাঘে মারছে, ওদের হাতে এক্সপার্ট কিলার আছে। এসবে কিছু হয় না, ওদিক দিয়ে কিছু হবে না। যখনই ওরা কংক্রিট এভিডেন্স সহ ধরা পড়ছে তখনই অস্বীকার করছে। অথচ আমরা তো দেখছি, প্রমাণ সহ ধরা পড়ছে। সুতরাং আমাদের স্ট্যাটিজিও ঠিক করতে হবে। তবে আপনারা যেভাবে ভাবছেন ঐভাবে কিছু হবে না আমাদের স্ট্যাটিজি অন্য। আমি আপনাদের বলি যে, ওদের বিরুদ্ধে পুরুলিয়ায় ব্যাপক জনরোষ সৃষ্টি হয়েছে। সেখানে কংগ্রেস, কমিউনিস্ট, সবাই ওদের বিরুদ্ধে এক হয়েছে। এক সময় বেশি বেশি দাম দিয়ে, অসংখ্য টাকা দিয়ে ওরা জমি নিয়ে নিচ্ছিল। এখন সাধারণ মানুষদের ফিলিংস হয়েছে যে, অবিলম্বে ওদের বিরুদ্ধে দারুণ ঐক্যবদ্ধ আন্দোলন করতে হবে। ইন্ডিভিজুয়াল কিলিং কোনও সমস্যার সমাধানের পথ নয়। সেটা ঐ মস্তানের এগেনস্টে মস্তান লাগিয়ে দেবার মতো ব্যাপার হয়ে যায়। তা করে কোনও লাভ হয় না। চাই ব্যাপক ঐক্যবদ্ধ আন্দোলন।

[4-50–5-10 P.M.]

মস্তানের এগেনস্টে মস্তান দিয়ে কাজ হয় না। সেজন্য অগমিত মানুষকে ধৈর্য ধরে দেখতে হবে। সেই অবস্থা হয়েছিল। সেখানে কংগ্রেস কমিউনিস্ট কিছু নেই। এই রকম চললে সারা ভারতবর্ষে হিন্দুরও উপকার হবে না, মুসলমানদেরও উপকার হবে না। এর ভিতর দিয়ে কিছু সাম্রাজ্যবাদীর চক্রান্তে গোটা দেশ জাহান্নামে যাবে। ১৯৪৫ থেকে ১৯৪৭ সালে যে মর্মান্তিক ইতিহাস রচিত হয়েছিল তা অনেকেরই মনে আছে। কিন্তু যাদের জন্য হয়েছিল ইতিহাস তাদের কোনওদিনই ক্ষমা করবে না। সেগুলি বুঝে পারস্পরিক দোষারোপ না করে ভারতবর্ষের আজকের এ কঠিন পরিস্থিতিতে নানা দিক থেকে যে ষড়যন্ত্র হচ্ছে তার বিরুদ্ধে এক হয়ে লড়তে হবে। ১৯৩০ থেকে ১৯৩৫ সাল পর্যন্ত আন্দোলন হয়েছিল। ১৯৩৭ সালে গভর্নমেন্ট অব ইন্ডিয়া অ্যাক্ট হল, তাতে যারা নির্বাচিত হল স্মরণ করে দেখবেন কোনও জায়গায় কমিউনাল কিছু হয়নি। বেহগল হয়নি, পাঞ্জাবে লীগ জিততে পারেনি, ইউনিয়ানিস্ট পার্টি পরাজিত হয়নি। ওখানে আমি গিয়েছিলাম, একটা জায়গা থেকে ডাঃ চারু ঘোষ মহাশয় জিতলেন, ওয়েস্ট ফ্রন্টিয়ার প্রভিন্স সেখানে আমাদের ডাঃ খাঁ। সেখানে কংগ্রেস হল। একেবারে প্রথমে জিন্না ছিলেন, তিনি প্র্যাক্টিস করতে চলে গেলেন কিন্তু যখনই সবাই এক হয়েছে তখন কিছু হয়নি। সেজন্য সাম্রাজ্যবাদীরা লাগবে, কিন্তু বুঝতে হবে, ইমপেশেন্ট হলে হবে না। জিন্নার সহেগ কথা হল, পরে তিনি যদি বোম্বে গিয়ে উক্তি না করতেন, আমি সেখানে ছিলাম, ডিসগাস্ট বলে ফিরে গেলেন কংগ্রেসের ফজলুল হক সাহেবের মত লোক, ১৯৩৮ সালে যদি কেউ কিছু করে থাকে—বেঙ্গল টেনেন্সি অ্যাক্টের অ্যামেন্ডমেন্টের সময়, ঋণ সালিসী বোর্ডের ক্ষেত্রে যে ভূমিকা তিনি পালন করেচিলেন—সেই মানুষকে আমরা কেন হারালাম? আমরা কেন নির্বোধের মতো নিজেদের মধ্যে খেয়োখেয়ি করব? আমাদের দেশের মনীষীরা চিরকাল এই কথা বলে গেছেন। সমস্ত জিনিসটা বুঝে অত্যন্ত গভীরবাবে চিন্তা করতে হবে। বলতে পারনে, কালকে যদি একটা শর্টওয়ার হয় তাহলে পরিস্থিতি কি হবে? আজকে আমরা বলছি অসংখ্য রাম মন্দির হোক, কিন্তু কোনও মসজিদ ভেঙে নয়। ধর্ম তার ধর্মের অন্ধতা দুটোর মধ্যে আকাশ পাতাল তফাৎ। হিন্দু বলুন আর মুসলমানই বলুন, অনেক ধার্মিকের সঙ্গে আমি মিশেছি, যারা সত্যিকারের ধার্মিক তারা কখনও ধর্মের উপর আঘাত হানে না। যখন দাঙ্গা হয় তখন গুন্ডা দিয়ে মন্দিরে গরুর ঠ্যাং, আর মসজিদে শূয়রের ঠ্যাং ফেলা হয়।

আমরা আজও বিশ্বাস করি, সাধারণ মানুষকে দোষ দেব না, এই মানুষগুলিকে আমরা যেন বিপথে চালিত না করি। সাম্রাজ্যবাদীদের স্বার্থেই হোক, আর অন্য কোনও স্বার্থেই হোক, এইসব হচ্ছে। কাজেই এটাকে কংক্রীট ইস্যু করে তাদের জনজীবন থেকে বিচ্ছিন্ন করে সাধারণ শান্তিপ্রিয় মানুষদের একত্রিত করে, ভারতবর্ষকে এই চক্রান্তের হাত থেকে রক্ষা করার প্রতিজ্ঞা করতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Before I call upon Shri Saugata Roy to reply, there is one motion of Amendment to this Motion. The Amendment has been given by Shri Amalendra Roy. The Amendment is in order. Now I Call upon Shri Amalendra Roy to move his amendment.

**Shri Amalendra Roy :** Sir, I beg to move that in the last line of the last para after the word "Country" the following be added :

"and further urges upon the State Government to carry on a relentless campaign against anti-national and Communal forces in West Bengal."

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটার সমর্থনে আর খুব বেশি বলার নেই। কারণ আমার পূর্বে মাননীয় বিনয় চৌধুরি মহাশয় যেভাবে সমস্ত পরিস্থিতি বিশ্লেষণ করেছেন তারপর আর বেশি কিছু আমার বলার আছে বলে মনে করি না। কিন্তু এটা কেন আনলাম সেটা বলা দরকার। আমি যেটা দেখেছি, সৌগতবাবু এবং সুলতান আহমেদ মহাশয় যে প্রস্তাব এনেছেন সেটা খানিকটা নেগেটিভ, এতে স্পষ্টভাবে যে পজিটিভ লাইন অব অ্যাকশন বা প্রোগ্রাম থাকা উচিত ছিল সেটা এতে নেই। বিশেষ করে আমাদের পশ্চিমবঙ্গের রাজনৈতিক দলগুলি কি ভূমিকা গ্রহণ করবেন সে সম্পর্কে এতে কোনওরকম উল্লেখ করা হয়নি। এতে শুধু বলা হয়েছে এর অপারেশন পার্টে—টু অপোজ অল অ্যান্টিন্যাশনাল অ্যান্ড কমিউনাল ফোর্সেস।' আমার নিবেদন হল, এক্ষেত্রে শুধু অপোজ করলেই হবে না, পজিটিভ লাইনে এখানে এবং সমস্ত ভারতবর্ষে রাজনৈতিক দলগুলিকে আন্দোলনে নামাতে হবে, যেটা আমরা এখানে করছি। এক্ষেত্রে ধারাবাহিক ভাবে নিরবিচ্ছিন্ন অভিযান এই সাম্প্রদায়িকতা এবং বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে আমাদের চালাতে হবে। সেই সংকল্পই এখানে ঘোষিত হওয়া উচিত, কিন্তু সেই সংকল্প এখানে ঘোষিত হয়নি বলে সেই অংশটাকে এতে জুড়ে দিতে চাইছি। আমি আর বেশি কিছু বলতে চাই না। আমি এখানেই শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Saugata Roy, do you accept this amendment ?

**Shri Saugata Roy :** Yes Sir.

**Mr. Speaker :** Very well. There is one amendment also to the motion of Shri Dilip Kumar Majumdar. That amendment, however out of order. Now Shri Saugata Roy, please.

**শ্রী সৌগত রায় :** মিঃ স্পিকার স্যার, আমার প্রস্তাবের সমর্থনে আজকে যাঁরা বক্তৃতা

করেছেন তাঁদের সবাইকে, বিশেষ করে অস্থায়ী মুখ্যমন্ত্রী বিনয় চৌধুরি মহাশয়কে তাঁর বক্তৃতার জন্য প্রতমে ধন্যবাদ জানাচ্ছি। আমি এই সঙ্গে অমলেন্দ্র রায় মহাশয়ের দেওয়া যে সংশোধনী সেই সংশোধনীও গ্রহণ করছি। আমি আনন্দিত অমলেন্দ্রবাবু বামফ্রন্টের অন্যান্যদের মতো আত্মতুষ্টিতে ভুগচেন না যে, পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িক অবস্থা ঠিক আছে। কারণ পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িক শক্তি যথেষ্ট সক্রিয়। অমলবাবুর জেলায় কাটরায় ইতিপূর্বে দাঙ্গা হয়েছে এবং কলকাতায় বিশ্ব হিন্দু পরিষদ রামশিলা পূজা করেছেন। সুতরাং দেশের ঐক্যের স্বার্থেই তিনি সেটা বলেচেন। সুতরাং সেকথা বলে অমলেন্দ্র বাবু সাহায্য করেছেন, সেজন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি।

[5-00–5-10 P.M.]

তাঁকে আমি ধন্যবাদ জানাচ্ছি। বিনয়দা দেশ বিভাগের সম্পর্কে যে ভাল কথার অবতারণা করেচেন আমি তার মধ্যে যেতে চাই না। কিন্তু এটা ঠিক যে মুসলিম লিগের জানা, জিন্নার জানা দ্বিজাতি তত্বের ভিত্তিতে দেশ ভাগ হয়েছিল। জিন্নার দ্বিজাতি তত্ব দেশের সাম্প্রদায়িক শক্তিগুলোকে প্ররোচিত করেছিল তাকে আমরা রোধ করতে পারিনি। ব্রিটিশের চাপে কংগ্রেসের নেতারা—সেই সময়ে গান্ধী বলেছিলেন পার্টিজান ওভার মাই ডেড্ বডি—বিশেষ করে নেহেরু এবং আজাদ তাঁর ইচ্ছার বিরুদ্ধে এটাকে মেনে নিয়েছিলেন। কিন্তু আমরা দেশ ভাগের তত্বকে মেনে নিইনি। পাকিস্তান যদিও একটা ধর্মীয় রাষ্ট্র থিয়োক্রাটিক স্টেট হয়েছিল, আমরা ভারতবর্ষকে ধর্মনিরপেক্ষ রাষ্ট্র বলেই ঘোষণা করেছিলাম এবং সেজন্যই আমরা কখনও এটা গ্রহণ করিনি। সেই কাশ্মীর ভারত তেকে পাকিস্তানে চলে যাবে। তার কারণ আমরা দেখেছি ১৯৪৭ সালে শেখ আব্দুল্লার নেতৃত্বে পাকিস্তানি হানাদারদের কাশ্মীর উপত্যকার মুসলমানরা আটক রেখেছিল। আমরা আজকে তাঁদের স্মরণ করি এবং সেলাম জানাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করি যে ভারতবর্ষে ধর্মনিরপেক্ষতার শেষ লড়াই হবে কাশ্মীরে এবং পাঞ্চাবে। তার কারণ এই দুটো রাজ্যে ভারতবর্ষের সংখ্যালঘুরা হচ্ছে সংখ্যাগরিষ্ঠ। মুসলিমরা সারা ভারতবর্ষের সংখ্যালঘু, কিন্তু কাশ্মীরে তারা সংখ্যাগরিষ্ঠ। শিখরা সারা ভারতবর্ষে সংখ্যালঘু, কিন্তু পাঞ্জাবে তারা সংখ্যাগরিষ্ঠ। কাশ্মীর এবং পাঞ্চাবকে কত শক্ত করে আমরা ভারতবর্ষের মধ্যে রাখতে পারব তার উপরেই নির্ভর করবে যে, আমরা ভারতবর্ষকে ধর্মনিরপেক্ষ বলতে পারব কি না এবং এটাই হচ্ছে আমাদের মূল কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ইতিহাসের যখন বিচার হচ্ছে তখন কিছু ভুল বোধহয় স্বীকার করে নেওয়া দরকার। মাননীয় বিনয়বাবু স্বীকার করবেন যে, ১৯৪৬ সালে মুসলিম লীগের এই তত্ব, এই দ্বিজাতি তত্বকে একটা পার্টি সমর্থন করেছিল, তার নাম কমিউনিস্ট পার্টি। তারা বলেছিল, স্ট্যালিনের তত্ব অনুযায়ী বলেছিল যে ইন্ডিয়া ইজ এ মাল্টি ন্যাশনাল স্টেট এবং এটা তাদের আগে ভুল হয়েছিল। আমরা খুশি যে, তাঁরা স্বীকার করেছেন। আমরাও স্বীকার করেচি যে, ১৯৫৩ সালে শেখ আব্দুল্লাসেক কাশ্মীর থেকে নির্বাচিত করা ভুল হয়েছিল। ২২ বছর পরে শেখ আব্দুল্লাকে ভারত এনে ইন্দিরা গান্ধী সেই ভুলের সংশোধন করেচেন। আজকে ইতিহাসকে নিরপেক্ষ দৃষ্টিভঙ্গিতে দেখা প্রয়োজন। আমরা যারা কংগ্রেসের লোক আমরা আমাদের নেতাদের কাছে শিখছি যে, এই সাম্প্রদায়িকতার প্রশ্নে, বিচ্ছিন্নতাবাদের প্রশ্নে উগ্রপন্থী ও দেশ বিরোধী শক্তির বিরুদ্ধে নেতাদের সাথে দাঁড়িয়ে বিরোধিতা করতে হবে। আমাদের দু'জন নেতা—মহাত্মা গান্ধী

হিন্দু সাম্প্রদায়িকতাবাদীদের হাতে জীবন দিয়েছিলেন হিন্দু-মুসলমান ঐক্যের জন্য। আমাদের দলের একজন নেতা, এই যে আনন্দমার্গীদের জন্য বলছেন, এটা ঠিক জ্যোতিবাবুর কড়ে আঙুলে গুলি লেগেছিল এবং আর একজন মারা গিয়েছিলেন। কিন্তু আমাদের নেতা ললিত মিশ্র এই আনন্দমার্গীদের হাতে নিহত হয়েছিলেন এবং আমাদের নেতৃ ইন্দিরা গান্ধীকে এই দেশকে বিচ্ছিন্নতাবাদীদের হাত থেকে বাঁচাতে গিয়ে বুলেট বিদ্ধ হতে হয়েছিল। তিনি আমাদের শিখিয়ে গিয়েছেন যে, এই শক্তিগুলোর বিরুদ্ধে শুধু দেওয়ালে লিখে বক্তৃতা দেওয়াই লড়াই নয়, দরকার হলে জীবন দিয়ে লড়াই করতে হবে। আমরা যারা কংগ্রেসের লোক, আমরা জীবন দিয়ে সেই লড়াই করতে প্রস্তুত আছি। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে শুধু একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই যে, আজকে দুটো যে শক্তি তাদের বিরুদ্ধে—তাদের একটার নাম হচ্ছে রাষ্ট্রীয় সেবক সংঘ এবং আর একটার নাম হচ্ছে আনন্দমার্গ—আপনি জানেন, ১৯৭৫ সালে ইন্দিরা গান্ধী জরুরি অবস্থা জারি করার সময়ে যে ২৬টি সংগঠনকে নিষিদ্ধ ঘোষণা করেছিলেন তার মধ্যে এই আর. এস. এস. এবং আনন্দমার্গীদের নাম ছিল। আমি সি. পি. এম. সদস্যদের স্মরণ করিয়ে দিচ্ছি, সেই সময়ে আপনাদের নেতা এ. কে. গোপালন এই নিষিদ্ধকরণের বিরোধিতা করেছিলেন। ১৯৭৫ সালের ২১শে জুলাই তারিখে আনন্দমার্গ এবং আর. এস. এস. সম্পর্কে বলেছিলেন যে, ইফ দে আর ইনভলভড্ ইন ক্রিমিন্যাল অ্যাক্টিভিটিস দে স্যাল বি প্রসিডেড এগেন্সট আন্ডার নর্মাল ল। তিনি যদি এটা বলে থাকেন তাহলে সত্য বাপুলির কথায় আপনারা আপত্তি করছেন কেন? গোপালন, বলেছিলেন, নিষিদ্ধ কর না, ওদের বিরুদ্ধে আইনের ব্যবস্থা নাও। পিটিয়ে মেরো না, নিষিদ্ধ কর না, আইনের ব্যবস্থা নাও। যেটা সেদিনের গোপালনের কথা, সেটাই আজকে কংগ্রেসের কথা। আমি আরও দু'একটি কথা মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে বলতে চাই। আপনি জানেন যে, আজকে মৌলবাদ সারা পৃথিবীর সমস্যা। হায়াতুল্লা খোমেনির পর ইরান থেকে ইসলামিক ফান্ডামেন্টালিজম পৃথিবীর অনেক জায়গায় ছড়িয়েছে এবং আপনি আজকে দেখছেন যে, সোভিয়েত ইউনিয়নের ৭০ বছর বিপ্লবের পরে সেখানে আজারবাইজান এবং আর্মেনিয়ানে যে লড়াই চলছে সেটা হচ্ছে মৌলবাদীদের লড়াই মুসলমান এবং ক্রিস্টানদের মধ্যে। যেকোনও কারণেই হোক আমরা প্রচলিত রাজনৈতিক ধারণায় আমরা ব্যর্থ, সামাজিক ধারণায় ব্যর্থ হয়ে মানুষ আজকে ধর্মের মধ্যে মার খাচ্ছে। সুতরাং আমাদের এই মৌলবাদি সাম্প্রদায়িকতার বিরুদ্ধে রুখে দাঁড়াতে হবে। আমি বিনীতভাবে আপনার কাছে বলতে চাই যে, গত লোকসভার নির্বাচন হল এবং সেই নির্বাচন একটা সাম্প্রদায়িকতার উপর ভিত্তি করে করা হল। আগেকার কংগ্রেস সরকার তথা রাজীব গান্ধী রাম জন্মভূমি এবং বাবরি মসজিদের ব্যাপারে এলাহাবাদ হাইকোর্টের রায় মেনে নেন বলে তাঁকে পদত্যাগ করতে হল। রাজীব গান্ধী সেদিন বাবরি মসজিদে রাম মন্দিরের শিলান্যাস করতে দেননি বলে তাঁকে ভিকটিক হতে হয়েছিল। সেখানে বি. জে. পি. প্রচার করল যে, কংগ্রেস রাম জন্মভূমিতে মন্দির করতে দিচ্ছেন না, কিন্তু আমরা হিন্দুদের সাথে এবং আমরা ক্ষমতায় এসে রামমন্দির তৈরি করব। আর পশ্চিমবঙ্গে আমি দুঃখের সঙ্গে বলছি এবং আশা করি বুঝতেও পারছেন যে, সি. পি. এমের পক্ষ থেকে প্রচার করা হল, এমন কি বি. বি. সিতেও বলা হল যে, বাবরি মসজিদ ভেঙে দেওয়া হয়েছে। এমনকি আমাদের স্বয়ং মুখ্যমন্ত্রী রাজাবাজারে এবং পার্কসার্কাসে জনসভায় প্রচার করলেন যে মুসলীম যেন কংগ্রেসকে ভোট না দেয়। এবং এর

ফলে আজকে আমরা হেরি গেছি। ফলে ৪০ পারসেন্ট আসন এলেও হিন্দু এবং মুসলমানদের একটা বড় অংশ কংগ্রেসকে ভোট দিল না। কিন্তু আজকে ৬ মাস পরে কি প্রমাণিত হল? রাম মন্দিরের শিলান্যাস বাবরি মসজিদের মধ্যে হয়নি এবং বাবরি মসজিদও ভাঙা হয়নি। এই ৬ মাসের মধ্যে বি. জে. পি. রাম জন্মভূমিতে রাম মন্দির তৈরি করতে পারেননি। আজকে আমি স্পষ্টভাবে প্রশ্ন করি যে, যেকথা বিনয়বাবু বলেছে আমি তার প্রতিধ্বনি করে বলতে চাই যে ভারতবর্ষ তো ধর্মনিরপেক্ষ রাষ্ট্র, সেখানে যেকোনও কারুর মন্দির তৈরি করার অধিকার আছে, যেকোনও কারুর মসজিদ তৈরি করার অধিকার আছে। কিন্তু মন্দির ভেঙে মসজিদ বা মসজিদ ভেঙে মন্দির আমরা কখননও করতে দেব না। যদি তা কেউ করার চেষ্টা করে তাহলে আমরা সর্বশক্তি দিয়ে তা রুখব। আজকে বিশ্ব হিন্দু পরিষদ বলেচেন যে, তারা নাকি ৩টে জন্মভূমি চায়—একটা হচ্ছে কৃষ্ণ জন্মভূমি, রাম জন্মভূমি এবং বাবা বিশ্বনাথের মন্দির। কৃষ্ণের জন্মভূমি নিয়ে মথুরাতে মসজিদের উপর আক্রমণ করা হয়েছে। একে নিন্দা করার কোনও ভাষা আমাদের নেই। বিশ্ব হিন্দু পরিষদ একটা পার্টি নয়, বি. এইচ. পি. জনতা পার্টিরই একটা অংশ মাত্র, তারা আজকে কেন্দ্রীয় সরকারকে সমর্থন করে টিকে রয়েছেন। বিনয়বাবুর মুখে তো অনেক শুনি, হ্যাঁ উনিই তো বলেছেন যে, বি. জে. পি. একটা সাম্প্রদায়িক দল। সর্বশক্তি দিয়ে তার বিরোধিতা করব। কিন্তু সেই জোর আজকে বিনয়বাবুর কাছ থেকে পেলাম না কেন? তিনি অন্য সবক্ষেত্রে একমত কিন্তু এই সম্পর্কে শ্রদ্ধেয় বিনয়বাবুর মুখ থেকে একটি কথাও শুনতে পেলাম না। আজকে আমাদের সব রকম সাম্প্রদায়িকতার বিরুদ্ধে মোকাবিলা করতে হবে। আজকে যেভাবে বি. এইচ. পি. অর্থাৎ বিশ্ব হিন্দু পরিষদ সাম্প্রদায়িকতার বীজ ছড়ানোর চেষ্টা করছে এবং তার বিরুদ্ধে আমাদের লড়তে হবে ঠিক এই কায়দায় জামায়েত ইসলাম, সাহি ইমাম মুসলিম কমিউন্যালের বিরুদ্ধে রুখে দাঁড়াতে হবে। কমিউনালিজিম দুর্বল করে দেয় মানুষকে। তাই আমি মনে করি সাম্প্রদায়িকতার দাহগা মূলত পুঁজিবাদের একটা চক্রান্ত। তার কারণ পুঁজিপতিরা জানেন যে, শ্রমিক শ্রেণীর মধ্যে হিন্দু মুসলিমের মধ্যে ভাগ করে দেওয়া দরকার। তাহলে তারা একসাথে লড়াই করতে পারবে না। তাই সাম্প্রদায়িকতার বিরদ্ধে লড়াই মূলত শোষিত মানুষের অর্জিত অধিকারের লড়াই। সেই লড়াইতে আমাদের একসাথে সবাইকে দাঁড়াতে হবে। ধর্মের থেকে রাজনীতিকে আলাদ করতে হবে। গুরুদোয়ারা থেকে পলিটিক্যাল পার্টি চালানো চলবে না, জন্মু মসজিদ থেকে সাহি ইমাম রাজনীতি করতে পারবেন না। আবার মন্দির থেকে কেউ রাজনীতি করতে পারবেন না। অর্থাৎ ধর্মের জায়গায় ধর্ম থাকবে, রাজনীতির জায়গায় রাজনীতি থাকবে। আসলে সেপারেশন অব রিলিজিয়ান অব পলিটিক্স, তাই আজকে ভারতবর্ষের প্রত্যেককে নতুন করে ভাবতে হবে। সেখানে ধর্মীয় সংগঠনগুলিকে নিষিদ্ধ করা যায় কি না, তারজন্য বিশেষ ব্যবস্থা নেওয়া দরকার। আর. এস. এস. থেকে শুরু করে জামায়েত ইসলাম থেকে শুরু করে সেখানে বিভিন্ন ধর্মীয় সংস্থা রজরঙ দল প্রভৃতির ক্ষেত্রে আইনগত ব্যবস্থা নেওয়া আমাদের সবাইকে ভাবতে হবে। আজকে আমাদের সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়তে হবে এবং এরজন্য নতুন করে ভাবতে হবে। তা না হলে বেনজির ভুট্টোর মতো একজন মহিলা হুমকি দিতে পারেন না যে, এক বছরের মধ্যে কাশ্মীরকে নিয়ে নেব। আজকে দুর্বল সরকার দেখেছে বলেই বেনজির ভুট্টো বলতে পারেন। যার এক হাজার ঘন্টার লড়াই করার মতো ক্ষমতা আমাদের সঙ্গে নেই, তিনি এই রকম হুমকি দিয়েছেন। আজকে আমরা ভারতবর্ষকে রক্ষা

করব। আমাদের কাশ্মীর থেকে কন্যাকুমারী এবং কচ্ছ থেকে নাগাল্যান্ড পর্যন্ত আমাদের দেশের মানচিত্র, পরবর্তি ক্ষেত্রে কিছু পরিবর্তিত হয়েছে। তবে ঘটনাচক্রে আমরা সংখ্যাগরিষ্ঠ সম্প্রদায়ের প্রতিনিধি এবং আমাদের দেখতে হবে য়াতে সংখ্যালঘু সম্প্রদায় জাতির মূলসূত্রে আসতে পারে।

[5-10–5-20 P.M.]

তাদের চাকরি বাকরির ক্ষেত্রে সুযোগ দিতে হবে এবং দাঙ্গার সময় অন্যান্য রাজ্য যেভাবে পুলিশ সাম্প্রদায়িকতার ভূমিকা পালন করে তাতে পুলিশের মধ্যে সংখ্যালঘুদের আরও প্রতিনিধিত্ব দিতে হবে। যেখানে সংখ্যার প্রশ্ন আছে সেখানে ভাষাকে মর্যাদা দেবার প্রশ্নও আছে তাই এই ব্যাপারে আমাদেরকে উদ্যোগ নিতে হবে। আমাদের ভারতবর্ষ ধর্ম নিরপেক্ষ দেশ হিসাবে সফল হল কি না হল তা নির্ভর করবে সংখ্যায় ও দেশ কতটা নিরাপদ বোধ করে—ভারতবর্ষের মূল স্রোত আসতে পারে—তার উপর। গান্ধীজীর যে স্বপ্ন ছিল রামরাজ্য এবং ঐক্যবদ্ধ ধর্মনিরপেক্ষ ভারতবর্ষ সেটা একদিন সম্পূর্ণ হবে এই আশা আমি রাখি তাই এই হাউসের কাছে আমার আবেদন আমার প্রস্তাবটি যেন অমলেন্দু বাবু সহ সংশোধনটা গ্রহণ করা হয়। এবং আহ্বান জানাব আমরা যে যা মঞ্চে থাকি না কেন একসাথে দেশের ঐক্যের জন্য কাশ্মীর এবং পাঞ্জাবের বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে সাম্প্রদায়িক শক্তিগুলির বিরুদ্ধে একত্রিত ভাবে দেশকে ঐক্যবদ্ধ রাখতে, বিচ্ছিন্নতাবাদ রুখতে নিরবিচ্ছিন্ন বাবে আসুন আমরা একসাথে নতুন করে সংগ্রাম আরম্ভ করি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দিপীপকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব আনন্দমার্গীদের কার্যকলাপের বিরুদ্ধে আনা হয়েছে, সেই ব্যাপারে কঠোর শাস্তি দাবি করে যে প্রস্তাব এনেছেন এবং তাঁকে যারা সমর্থন করেছে তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। আমি প্রস্তাবে আবেদন করে বলেছিলাম যে, এই আনন্দমগীরা কোনও ধর্মীয় সংগঠন নয়, এদেরকে সাম্রাজ্যবাদ শক্তি দেশের বিরুদ্ধে যারা প্রতিক্রীয়াশীল শক্তি, বিচ্ছিয়্নতাবাদী শক্তি মদত দিচ্ছে এবং কংগ্রেসও এদেরকে মদত দিচ্ছে। এখানে সেই প্রস্তাব যখন কংগ্রেসিরা উল্লেখ করেছেন তখন পরিষ্কারভাবে তাদের মুখোশ খুলে দিয়েছেন যে আনন্দমার্গীদের সবচেয়ে বড় সমর্থক হচ্ছেন আমাদের দেশের কংগ্রেস। যে আনন্দমার্গীরা একের পর এক আমাদের দেশের বুকের উপর নানা রকম ভাবে জঘন্য, নৃশংস রাজনৈতিক সব হত্যাকান্ড করেছে তাদেরকে আড়াল করার জন্য ওরা এগিয়ে এসেছে। এখানে সত্য বাপুলি মহাশয় বলেছেন প্রমাণ কোথায় যে আনন্দমার্গীরা এইসব কাজ করেছে; হত্যাকান্ড করেছে, সন্ত্রাস চালিয়েছে, খুন করেছে! ললিত নারায়ণ মিশ্রকে খুন করা হয়েছে—সবাই জানেন—এ ব্যাপারে বিরাট সন্দেহ আছে যে, আনন্দমার্গীরা করেছে। বিচারপতি এ. এন. রায়-কে হত্যার উদ্দেশ্যে তার গাড়ির উপর বোমা ছোঁড়া হয়েছে। আনন্দমার্গীদের বিরুদ্ধে গোটা দেশ আজকে সোচ্চার হয়েছে: বুদ্ধিজীবীরাও আজকে এদের বিরুদ্ধে সোচ্চার। কয়েকদিন আগে যারা ভারতে ধরা পড়েছিল পাকিস্তানের সীমান্তের কাছে তারা বি. এস. এফের কাছে স্বীকার করেছে যে, ব্যাপকভাবে খুন, সন্ত্রাস তারা করেছে এবং অনেক হত্যাকান্ডের সঙ্গে জড়িত। মুখ্যমন্ত্রী সহ অনেক রাজনৈতিক ব্যক্তিকে হত্যা করার জন্য

তারা অস্ত্র আমদানি করেছিলেন—এটা উনি মানতে পারেননি; কারণ এটা নতুন সরকারের বি. এস. এফ. পুলিশ। কিন্তু পুরনো সরকার যারা আনন্দমার্গীদের টুথ বইটা ছাপিয়েছিলেন—কেন্দ্রীয় সরকারের দপ্তর থেকে, তখন কংগ্রেসিরা দিল্লির ক্ষমতায় ছিলেন—তারা বলেছেন এই আনন্দমার্গীরা চাইছে হিংসার সাহায্যে সন্ত্রাসের মধ্যে দিয়ে রাষ্ট্রীয় ক্ষমতা দখল করে আমাদের দেশে একনায়কত্ব কায়েম করতে। এ ব্যাপারে সত্যবাবু তার দলের কাছে কি প্রতিবাদ করেছিলেন—করেননি। যখন সোভিয়েত প্লেন ছিনতাই হয়েছিল তখন স্টক হোমের পুলিশ বলেছিল আনন্দমার্গীরা এর পিছনে আছে।

[5-10—5-20 P.M.]

হিলটন হোটেলে যখন মোরারজী দেশাইয়ের উপর আক্রমণ করা হয়েছিল তখন সেখানকার প্রশাসন বলেছিল যে, আনন্দমার্গীরা করেছে। জাপানে ২ জন লোককে খুন করা হয়েছিল তখন জাপান প্রশাসন বলেছিল এটা আনন্দমার্গীরা করেছে এবং পৃথিবীর বিভিন্ন দেশ এই খুন, জখম ও সন্ত্রাসের বিরুদ্ধে প্রচুর অভিযোগ করেছে। এখানে সবাই মিথ্যে কথা বলে গেলেন আনন্দমার্গীদের সম্পর্কে বিশেষ উদ্দেশ্য নিয়ে আর একমাত্র এখানে আনন্দমার্গীদের নিয়ে সত্য কথা বলার দায়িত্ব সত্যবাবুর এবং কংগ্রেসের অন্যান্য সদস্যদের—যে ওরা হচ্ছে নির্দোষ। পুরুলিয়ার গুন্ডক স্কুলে কয়েকদিন আগে ২ জনকে—একজন শিক্ষক আর একজন কেরানিকে খুন করা হয়েছে, এটা কি আনন্দমার্গীদের কাজ নয়? সত্য বাপুলি মহাশয় পুরুলিয়ায় গিয়ে এই কথা বলতে পারবেন? ৪০০ একর খাস জমি দখল করেছে। এর মধ্যে বন দপ্তরের জমি আছে। সাধারণ মানুষের বসবাসের জায়গায় হেড কোয়ার্টার করেছে। এইসব দখল করবার পর তারা গ্রামবাসীদের ওপর অত্যাচার করছে, এই রকম রাজত্ব তারা চালাচ্ছেন। সত্য বাপুলি মহাশয় কি এই কথা বলতে পারবেন যে, এইসব কাজ আনন্দমার্গীরা করেননি? তিলজলাতে কোত্থেকে এত টাকা আসছে? রবীন মন্ডল মহাশয় আগেও বলেছেন যে, এদের কাজ হচ্ছে পশ্চিমবঙ্গে যেহেতু বামফ্রন্ট সরকার আছে এই বামফ্রন্ট সরকারকে কি করে উৎখাত করা যায়। এটাই এদের মূল উদ্দেশ্য। এই বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে একটা পরিকল্পিত ভাবে আক্রমণ করে, আঘাত হেনে এবং একটা বিরাট বিশৃঙ্খলা, সন্ত্রাস সৃষ্টির মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গে একটা বিপর্যয় সৃষ্টি করাই হচ্ছে এদের কাজ। সাম্প্রদায়িকতা ও বিচ্ছিন্নতাবাদ আন্দোলনে কংগ্রেসের মদত আছে। কংগ্রেসের কোনও ক্ষমতা নেই। দৃঢ়ভাবে বামপন্থী আন্দোলনকে মোকাবিলা করবার ক্ষমতা তাঁদের নেই। মানুষের কাছ থেকে বিচ্ছিন্ন হয়ে গেছেন। মানুষ ছুঁড়ে ফেলে দিয়েছে আজকে কংগ্রেসকে। সাম্প্রদায়িকতা, বিচ্ছিন্নতাবাদ, ও খালিস্তান আন্দোলনেও এঁদের মদত আছে। সুভাষ ঘিসিং এর মতো লোককেও মদত দিয়েছে গোর্খাল্যান্ড আন্দোলন চালিয়ে যাবার জন্য। যে সুভাষ ঘিসিং কোটি কোটি টাকার ধনসম্পত্তি পুড়িয়েছে, বহু মানুষকে খুন করেছে। একদিনের জন্যও এই গোর্খাল্যান্ড আন্দোলনের কাজকর্মের নিন্দা করেননি, বরঞ্চ দেখা গেল গোর্খাল্যান্ড আন্দোলনকে শক্তিশালী করবার জন্য তারা মদত দিয়েছেন। বিগত লোকসভা নির্বাচনে গোর্খাল্যান্ড থেকে যে প্রার্থী দাঁড়িয়েছিলেন তাঁকে নিশর্তভাবে সমর্থন করেছে। এর চেয়ে নির্লজ্জ ভূমিকা আর কিছু হতে পারে? কংগ্রেসের রাজনীতি অত্যন্ত নিচু মানের। ত্রিপুরায় টি. এন. ভি.-রা বাংলাদেশে প্রশিক্ষণ নিতেন। বাংলাদেশে অস্ত্রের ঘাঁটি করেছিলেন। শত শত মানুষকে খুন করেছে। সেখানকার উগ্রপন্থীদের সাথে তাঁরা

গোপন আঁতাত করেছে। বিজয় রাংখালের মতো লোককেও কংগ্রেস মদত দিয়েছে। টাকা পয়সা দিয়েছে। এই হচ্ছে কংগ্রেস। কংগ্রেস পাঞ্জাবে খালিস্তান, ত্রিপুরায় টি. এন. ভি. এদের সাথে হাত মিলিয়েছে। কাশ্মীরে যে সমস্ত ঘটনা ঘটেছে এই সমস্ত ঘটনার পেছনে কংগ্রেসের মদত আছে। এই বিষয়ে কোনও সন্দেহ নেই। এদের সাথে হাত মিলিয়ে কংগ্রেস আজকে বামপন্থীদের বিপদে ফেলবার চেষ্টা করছে। মোর্চা সরকারকে বিপদে ফেলবারও চেষ্টা করছে। আজকে ক্ষমতা বামপন্থীদের হাতে চলে গেছে, এটা ওঁরা সহ্য করতে পারছেন না। আজকে ওঁরা মোর্চা সরকারকে বিপদের মধ্যে ফেলবার চেষ্টা করছে। এবং ওঁরা চক্রান্তও করছে। এই হচ্ছে কংগ্রেসের রাজনীতি। তা আমি আনন্দমার্গীদের সম্বন্ধে এই কথাই বলতে চাই যে, সারা দেশের মানুষ এর রাজনৈতিক ভাবে মোকাবিলা করতে চাই। কংগ্রেস যেভাবে একটা বিশৃঙ্খলা সৃষ্টি করবার চেষ্টা করছেন, রাজনৈতিক জীবনে বিপর্যয় এনে ফায়দা লুটবার চেষ্টা করছে সেটা পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ কোটি কোটি মানুষ গ্রামে গ্রামে রাজনৈতিক মোকাবিলা করবার জন্য সচেষ্ট। পশ্চিমবঙ্গের মানুষ সক্রিয় রাজনীতিতে বিশ্বাস করে ও গণতান্ত্রিক আন্দোলনে বিশ্বাস করে। আমি আশা করছি পশ্চিমবঙ্গের কোটি কোটি মানুষ গণতান্ত্রিক আন্দোলনের ধারাকে অব্যাহত রেখে এগিয়ে যাবে। এই কথা বলে আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20—5-30 P.M.]

**শ্রী শচীন সেন :** I beg to move that মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায়ের বক্তৃতার পর একটা বিষয় মনে হচ্ছে, যে এই প্রস্তাবে যেটা লেখা আছে—এই সংগঠনকে অবিলম্বে রাষ্ট্রবিরোধী এবং বেআইনি ঘোষণা করা হোক, আমি বলব এই কথাগুলির পরিবর্তে 'আইনগত ব্যবস্থা নেওয়া হোক' এবং এটা প্রস্তাবের মধ্যে যোগ করে দেওয়ার জন্য আমি মাননীয় সদস্যকে অনুরোধ করছি।

**Shri Dilip Kumar Roy :** I accept it.

The motion of Shri Sachin Sen that শেষ অনুচ্ছেদে "সংগঠনকে অবিলম্বে রাষ্ট্র বিরোধী এবং বেআইনী ঘোষনা করার" কথার পরিবর্তে "সংগঠনের রাষ্ট্রবিরোধী কার্যকলাপের বিরুদ্ধে অবিলম্বে আইনগত ব্যবস্থা নেওয়া হোক" was then put and agreed to.

**Shri Amalendra Roy :** Sir, I beg to move that in the last line of the last para after the word "Country" the following be added :

"and further urges upon the State Government to carry on a relentless campaign against anti-national and Communal forces in West Bengal".

**Shri Saugata Roy :** I accept it.

The Motion of Shri Amalendra Roy that in the last line of the last para after the word "Country" the following be added;

and further urges upon the State Government to carry on a relentless campaign against anti-national and communal forces in West Bengal".

was then put and agreed to.

The motion of Shri Saugata Roy as amended that—

"This House notes with grave concern that the activities of anti-national elements and killings of innocent people in the Kashmir Valley and the killings of innocent people by pro-Khalisthani Militants which continue in Punjab are creating serious threats to the integrity of the Country.

This House further notes that the Communal riots in different parts of the Country are also threatening the secular fabric of the Country;

This House, therefore, resolves to oppose all anti-national and communal forces and urges upon the Government of India through the State Government to take the firmest steps to maintain the unity and integrity of the Country and further urges upon the State Government to carry on a relentless campaign against anti-national and communal forces in West Bengal". was then put and agreed to.

The motion of Shri Dilip Kumar Mazumdar as amended that—

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, গত ১৮ই এপ্রিল, ১৯৯০ তারিখে স্বরাষ্ট্রমন্ত্রী মুফতি মহম্মদ সৈয়দ-এর লোকসভায় প্রদত্ত বিবৃতিতে—

(১) আনন্দমার্গীদের দেশব্যাপী বেআইনি কার্যকলাপ, রাষ্ট্রনৈতিক নেতৃবৃন্দ সহ রাজনৈতিক হত্যাকান্ড, বিদেশ থেকে বেআইনি অস্ত্রশস্ত্র গোপন পথে আমদানি, অবৈধভাবে বেতার যন্ত্রের ব্যবহার, বিস্ফোরক পদার্থ মজুত প্রভৃতি রাষ্ট্রবিরোধী কার্যকলাপের ভয়াবহ তথ্য এবং চক্রান্ত ফাঁস হয়েছে; এবং

(২) প্রকাশ হয়েছে যে,—

(ক) এইসব চক্রান্তের সাথে বিদেশি রাষ্ট্র ও বহু বিদেশি নাগরিক যুক্ত;

(খ) আন্দমার্গীদের উক্ত কার্যকলাপের প্রধান কেন্দ্র পশ্চিমবঙ্গ; এবং

(গ) এই রাজ্যের মুখ্যমন্ত্রী ও বহু সাংসদ সহ অনেক শীর্ষনেতা আনন্দমার্গীদের খুনের প্রধান লক্ষ্য;

এই সভা মনে করে যে পশ্চিমবাংলার নির্বাচিত সরকারের বিরুদ্ধে এই চক্রান্ত এক রাষ্ট্রদ্রোহিতার সামিল;

সুতরাং এই সভা আনন্দমার্গ সংগঠনের রাষ্ট্রবিরোধি কার্যকলাপের বিরুদ্ধে অবিলম্বে আইনগত ব্যবস্থা গ্রহণ করার এবং ওদের বিভিন্ন কেন্দ্র তল্লাস করে মজুত বেআইনি অস্ত্র উদ্ধার করার জন্য দাবি জানাচ্ছে।" was then put and agreed to.

**ডাঃ হৈমী বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই হাউসে কিছুদিন আগে আলোচনা করেছিলাম আই. সি. এস. সি. প্রশ্নপত্র ফাঁসের ব্যাপারে এবং তখন বলা হয়েছিল এই ব্যাপারে তদন্তের ব্যবস্থা করা হচ্ছে। কিন্তু, বর্তমানে একটা অদ্ভুত বিপদজ্জনক পরিস্থিতির সৃষ্টি হয়েছে। পুলিশের একজন ডি. সি., লালবাজার, তিনি কাগজে একটা সংবাদ দিয়েছেন যে শুধু লা-মার্টিনা স্কুলই নয়। আরও সাতটা স্কুল এই প্রশ্নপত্র ফাঁসের ব্যাপারে জড়িত এবং তাঁর ফলে ঐ সমস্ত স্কুলে যে সমস্ত ছেলে-মেয়েরা পড়ে তাদের সম্পর্কে জনসাধারণের একটি অত্যন্ত বাজে ধারণা হয়েছে এবং ঐ সমস্ত শিক্ষক-শিক্ষিকাদের সম্পর্কেও তাদের বাজে ধারণা হচ্ছে। ঐ সমস্ত স্কুলে যে সমস্ত ছেলে-মেয়েরা পড়ে তাদের ভবিষ্যতও আজকে অদ্ভুত পরিস্থিতির মধ্যে গিয়ে পড়ছে। স্যার, আপনি নিশ্চয় লক্ষ্য করে থাকবেন, গত ৫ তারিখে সেন্ট জেভিয়ার্স স্কুলে বিভিন্ন আই. সি. এস. সি. স্কুলের প্রতিনিধিরা ও শিক্ষক-শিক্ষিকারা একটা আলোচনা সভার আয়োজন করেছিলেন। এবং অবস্থা এমন পর্যায়ে এসেছে যে ভাল ভাল স্কুলগুলি আই. সি. এস. সি. তুলে দেবে। এর সাথে সাথে যিনি সবচেয়ে বড় আমলা তিনি বলেছেন যে, ভেকেসান আসছে তাতে সেটা ফিজিল আউট হয়ে যাবে। আমরা এতে সন্তুষ্ট নই। তাই গভর্নমেন্টের কাছে দাবি করছি এখনই জানান কোন ৭টি স্কুল এতে ইনভলভড্ এবং তাদের বিরুদ্ধে কি মেজার নিয়েছেন।

**Mr. Speaker :** Now Motion under rule 185 of Shri Sachin Sen Mr. Sen, please now move your motion.

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার প্রস্তাব পড়ে দিচ্ছি, পরবর্তি সময়ে বিভিন্ন বক্তব্যের পর আমি জবাব দেব। আই বেগ টু মুভ দ্যাট—

এই সভা মনে করে যে, এক সময় সারা ভারতের রাজধানী এবং পূর্বাঞ্চল সহ গোটা দেশের রাজনীতি, অর্থনীতি ও সংস্কৃতির অন্যতম প্রধান কেন্দ্র কলকাতাকে ন্যায্য মর্যাদা এবং গুরুত্ব অতীতে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে দেওয়া হয়নি;

সুতরাং এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে কলকাতাকে 'জাতীয় গুরুত্বপূর্ণ শহর' হিসাবে ঘোষণা করার দাবি জানাচ্ছে এবং এর উন্নয়নের দায়িত্বও কিছুটা বহন করার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাচ্ছে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শচীন সেন, মানবেন্দ্র মুখার্জি এবং সুমন্ত হীরা মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের সঙ্গে আমার কিছু বক্তব্য আছে। আমি প্রথমেই এই কথা বলতে চাই কলকাতাকে নিয়ে যখন আলোচনা হচ্ছে তখন কলকাতা তার ৩০০ বছরে পদার্পণ করেছে। কলকাতা শহর আমাদের অত্যন্ত সাধের আপন শহর, এই কলকাতা শহরকে নিয়ে আমাদের গর্ব আছে, অনুভূতি আছে, এই কলকাতা শহরের প্রাণস্পন্দনের সঙ্গে সঙ্গে আমাদের প্রাণস্পন্দন অনুভূত হয়। কলকাতা শহরের মধ্যে

বাস করেও আমরা মনে করি এখানকার অতীত দিনের সমাজ, সংস্কৃতি, বিধবা বিবাহ, সাহিত্য-সংস্কৃতির নব জাগরণের ক্ষেত্রে রামমোহন থেকে বিদ্যাসাগর, বঙ্কিমচন্দ্র, গুরুদেব রবীন্দ্রনাথের কাহিনী আজও আমাদের গর্বে অনুপ্রাণিত করে। দক্ষিণেশ্বরের রামকৃষ্ণদেব, জানবাজারের রানি রাসমণির মন্দির থেকে শুরু করে উত্তর কলকাতার রাজা রাধাকান্ত দেব, গিরিশ ঘোষ থেকে শুরু করে ব্রাহ্ম সমাজের কেশব সেন থেকে শুরু করে সি. আর. দাস, নেতাজী সুভাষচন্দ্র বসু, তার পরবর্তি পর্যায়ে বিনয়, বাদল দীনেশ থেকে ঋষি অরবিন্দ এঁদের স্মৃতিতে প্রতি মুহূর্তে গর্ব অনুভব করি। কলকাতার মানুষ অনুভব করে এই মহাপুরুষদের পদ চিহ্নের ফলে কলকাতা শহর ধন্য হয়েছে, বাংলা ধন্য হয়েছে, দেশ মাতৃকা ধন্য হয়েছে। আমরা এই কলকাতা শহরকে নিয়ে যখন আলোচনা করি তখন স্বভাবতই কলকাতা শহরের সর্বশেষ মানচিত্র আমাদের সামনে তুলে ধরলে দেখা যাবে এই শহরের যে মিউনিসিপাল কর্পোরেশন এলাকা তা ১৭৬২ সালে প্রতিষ্ঠিত হয়েছিল। এর পপুলেশন হচ্ছে ৩২ লক্ষ ৮৮ হাজার, ১৯৮১ সালের সেনসাস অনুযায়ী। এর এরিয়া হচ্ছে ১০৪ স্কোয়ার কিলোমিটার।

[5-30—5-40 P.M.]

পার স্কোয়ার কিলো মিটার পপুলেশনের ডেন্সিটি হচ্ছে ৩১ হাজার ৬১৫। এই কলকাতা কর্পোরেশনর মেয়র হয়েছিলেন নেতাজী সুভাষচন্দ্র বসু, দেশবন্ধু চিত্তরঞ্জন দাস, যতীন্দ্রমোহন সেনগুপ্ত থেকে শুরু করে নির্মলচন্দ্র চন্দ্র পর্যন্ত। অর্থাৎ কলকাতা শহরের প্রশ্নে যদি আমরা আলোচনা করতে যাই তাহলে এই কলকাতার কাঠামোগত দিকটা নিয়েও আমাদের আলোচনা করতে হবে। কলকাতা শহর নিয়ে আলোচনা করতে গেলে আমাদের ধরে নিতে হবে যে, এই সম্বন্ধে কিছুটা বাস্তববোধ আছে এবং এই প্রস্তাবের মধ্যে কিছুটা ভাবনা চিন্তা করবার মানসিকতা প্রতিফলিত হয়েছে কলকাতার উন্নয়নের ক্ষেত্রে। তা না দেখে আমাদের মনে হয়েছে এই প্রস্তাবের মধ্যে একটা রাজনৈতিক উদ্দেশ্য সাধনের চেষ্টা প্রতিফলিত হয়েছে। পৌর নির্বাচনের আগে মানুষকে প্রভাবিত করতে মূল দৃষ্টিভঙ্গি থেকে মানুষকে কিছুটা বিভ্রান্ত করার চেষ্টা হয়েছে। আমরা আশা করেছিলাম এই প্রস্তাবের মধ্যে ১৮২৭ কোটি টাকার কথা উল্লেখ থাকবে। কলকাতা পৌরসভার সামনে ১৮২৭ কোটি টাকা দেবার একটা বিরাট সাইন বোর্ড আছে। কলকাতা উন্নয়নের এই দাবির কথা যদি প্রস্তাবের মধ্যে উল্লেখ থাকত তাহলে বুঝতে পারতাম এই প্রস্তাব কেবলমাত্র পৌরসভা, মিউনিসিপ্যালিটির নির্বাচনের আগে মানুষকে বিভ্রান্ত করার উদ্দেশ্য নিয়ে আনা হয়নি, এরা প্রকৃত অর্থে কলকাতার উন্নয়ন চাইছেন। কিন্তু এই দাবির কথা কি তারা বলেছেন? আপনারা কি বলছেন? আপনারা বলছেন "এই সভার মাধ্যমে আপনারা কেন্দ্রীয় সরকারের কাছে কলকাতাকে জাতীয় গুরুত্বপূর্ণ শহর হিসাবে ঘোষণা করার দাবি জানাচ্ছেন।" এর উন্নয়ণের দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে কিছুটা বহন করার জন্য অনুরোধ জানাচ্ছেন। কিছুটা দায়িত্ব বহন করার প্রস্তাব উত্থাপন করে ১৮২৭ কোটি টাকা সম্পূর্ণ ভাবে উল্লেখ না করে আমাদের মনে হয়েছে প্রস্তাবের উত্থাপক প্রস্তাবটিকে নিয়ে অত্যন্ত হঠকারিতা করেছেন। তাই প্রস্তাবকে অনুরোধ করব এই প্রস্তাবের সঙ্গে ১৮২৭ কোটি টাকার মূল দাবিটি যোগ করে দিন। দীর্ঘদিন ধরে আপনারা এই দাবিটি জানিয়ে আসছিলেন। রাজীব গান্ধীর সরকারের কাছে এই দাবি জানিয়েছিলেন। আজকে কেন্দ্রে আপনাদের বন্ধু সরকার এসেছে। কাজেই আপনাদের ১৮২৭ কোটি টাকার মূল দাবি থেকে সরে এসে

প্রস্তাবটির সঙ্গে এই অংশটিকে যোগ করে দিন। আর তা নাহলে কলকাতা মানুষের প্রকৃত অনুভূতির কথা কখনই এই প্রস্তাবের মধ্য দিয়ে প্রকাশ হতে পারে না। এই কলকাতা সম্পর্কে ঈশ্বরচন্দ্র গুপ্তের একটি কবিতা আছে। কবিতাটি হচ্ছে এই, "রাতে মশা, দিনে মাছি, এই নিয়ে কলকাতায় আছি।" আজকে যদি ঈশ্বরচন্দ্র গুপ্ত বেঁচে থাকতেন তাহলে তিনি বলতেন—"রাতে মশা, দিনে মাছি স্টোন ম্যান কাছাকাছি, কুন্দলিয়ার ঘরে আছি, এই নিয়ে কলকাতায় আছি।" কলকাতার সামগ্রিক চেহারা এইখানে এসে পৌঁছেছে। কলকাতা শহর আমাদের সকলের গর্বের শহর। কলকাতা শহরের উদারতা, মহত্ব—এর কথা আমরা সকলেই জানি। কলকাতা শহর কাউকে ফিরিয়ে দেয় না। কলকাতার মহত্ব হচ্ছে এই—"নানা ভাষা নানা মত, নানা পরিধান, বিবিধের মাঝে দেখ মিলন মহান।" বৈচিত্রের মধ্যে এই ঐক্যের সুর আমরা এই কলকাতা শহরের মধ্য দিয়ে ধ্বনিত প্রতিধ্বনিত হতে দেখি। কলকাতা শহরের উদারতা হচ্ছে এই—"এখানে হিন্দু, বৌদ্ধ, শিখ, জৈন, পার্শী, মুসলমান, খ্রিস্টান প্রভৃতি নানা ধর্মের মানুষ কাঁধে কাঁধ মিলিয়ে বসবাস করে।" কলকাতা শহর হচ্ছে ভারতবর্ষের গর্ব। কলকাতার অতীত মহত্ব কোথায় এসে পৌঁছেছে দেখুন। কলকাতা শহরের ৩০০ বছর আপনারা কি দিয়ে শুরু করলেন? কলকাতা শহরের ৩০০ বছর আপনারা শুরু করলেন ঘোড়ায় টানা ট্রাম দিয়ে। ব্রিটিশদের আবর্জনার স্তুপ থেকে ঘোড়ায় টানা ট্রাম দিয়ে কলকাতার তিনশো বছর পূর্তি উৎসবের সূচনা করলেন আর সমাপ্তি অনুষ্ঠান করলেন সল্টলেক স্টেডিয়ামে মিঠুন চক্রবর্তীর নাচ দিয়ে। তারপর আজকে কলকাতার তিনশো বছরে বলছেন কলকাতা থেকে ট্রাম তুলে দেব। কলকাতার তিনশো বছরে কলকাতার মানুষ আপনাদের কাছ থেকে একথা শুনতে চায় না। কলকাতার ট্রাম কলকাতায় দূষণমুক্ত পরিবেশ রক্ষার উপযোগী যানবাহন এবং কলকাতার ট্রাম আজকে বয়স্ক মানুষদের যাতায়াতের ক্ষেত্রে একটি উপযোগী যানবাহন। আজকে কলকাতার তিনশো বছর পূর্তি উৎসব-এর প্রাক্কালে সেই ট্রাম তুলে দেবার কথা ঘোষণা করলেন মাননীয় মন্ত্রী মহাশয়। যে কলকাতা আমাদের গর্বের শহর, যে কলকাতা শহর মাদার টেরিজার কলকাতা শহর, যে কলকাতা শহর সত্যজিৎ রায়ের কলকাতা শহর সেই কলকাতা শহর সম্পর্কে সত্যজিত রায় কি বলেন একটু শোনা দরকার। আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসব উদ্বোধনের সময় শ্রী সত্যজিত রায় বললেন যে, সমস্যায় ভরা এই কলকাতা শহর। কলকাতা শহরের বিদ্যুতের সমস্যা, যানজটের সমস্যা, রাস্তায় হকারের সমস্যা, রাস্তায় গর্তের সমস্যা, টেলিফোনের সমস্যা ইত্যাদি নিয়ে কলকাতা। আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসবে মাননীয় সত্যজিৎ রায় মহাশয়ের এই বক্তৃতায় কলকাতা শহরের মর্যাদা বৃদ্ধি হয়নি বরং কলকাতা শহরের দৈনতাই সেদিন ফুটে উঠেছিল। আপনাদের সরকারের আমলে আপনারা কলকাতার এই হাল করেছেন। আমি জানি যে, আপনারা রাজীব গান্ধীর নাম করে সেই পুরানো কাসুন্দি ঘাঁটবেন এবং বলবেন যে, তিনি কলকাতা শহরকে মুমূর্ষু শহর বলেছিলেন। আপনারা নির্বাচনী বৈতরনী পার হবার জন্য এই কথাটাকে রাজনৈতিক স্লোগান হিসাবে ব্যবহার করেছিলেন এবং কলকাতার দেওয়ালগুলি এই কথা লিখে ভরিয়ে দিয়েছিলেন। কিন্তু কলকাতার প্রানকেন্দ্রে বা এর হৃদস্পন্দনে যে দূষণ শুরু হয়েছে তা থেকে কলকাতা শহরকে যদি আজকে আপনারা মুক্ত করতে না পারেন তাহলে কিন্তু এই কলকাতা বাঁচবে না। একটা এশিয়াড যদি দিল্লি শহরকে এত রকম ভাবে পরিবর্তন করতে পারে তাহলে তিনশো বছরের কলকাতায় কেন আমরা কলকাতাকে সেইরকম সমানভাবে সুন্দর করে সাজাতে পারব না।

আজকে দিল্লিতে তো আপনাদের বন্ধু সরকার রয়েছেন। আপনাদের সমর্থনে যখন কেন্দ্রীয় সরকার চলছে তখন কলকাতার জন্য অতিরিক্ত কিছু টাকা আজকে আপনাদের নিতেই হবে অথবা আনতেই হবে। আজকে কলকাতা শহরকে আপনারা বিক্রি করে দিচ্ছেন কালোবাজারিদের কাছে। কলকাতার পৌরমন্ত্রী নিজেই স্বীকার করেছেন যে, কলকাতা কালো টাকার কাছে বিক্রি হয়ে যাচ্ছে। কলকাতা শহরের মেয়র বলছেন, কলকাতা পৌরসভাকে দুর্নীতিমুক্ত করা সম্ভব নয়। আজকে কলকাতা শহর এক শ্রেণীর অসাধু প্রোমোটারের কাছে বিক্রি হয়ে যাচ্ছে। কলকাতা শহর বাজোরিয়া, কাজোরিয়া, ফতেপুরিয়াদের শহরে পরিণত হয়েছে এবং আজকে তার সঙ্গে একটি নতুন নাম যোগ হয়েছে—বাঙ্গুর। কলকাতাকে আপনারা জাতীয় শহর করতে চাইছেন কিন্তু আপনাদের ব্যর্থতার জন্য এখানে একটির পর একটি বাড়ি ভেঙে পড়ছে এবং আপনাদের আমলে এই কলকাতা শহর একটি কলঙ্কিত শহর বলে চিহ্নিত হয়ে যাচ্ছে। জাতীয় শহর বলে কলকাতাকে আপনারা চিহ্নিত করতে চাইছেন কিন্তু আপনাদের ব্যর্থতার জন্য দেশের মানুষের কাছে এই শহরের বিকৃত, কদর্য রূপ বেরিয়ে পড়ছে।

[5-40—5-50 P.M.]

আজকে সেজন্য আপনাদের একথা বলতে চাই যে, কলকাতা শহরের যদি প্রাণ ফিরিয়ে আনতে হয় তাহলে জাতীয় শহরের দাবি তুলুন। আমরা জানি সম্প্রতি একটা প্রস্তাব বিবেচনাধীন আছে। ভারতবর্ষের রাজধানী দিল্লি শহরের যে পরিস্থিতি হয়েছে তাতে গ্রীষ্মকালে প্রখর গরম এবং শীতকালে প্রচন্ড ঠান্ডা হচ্ছে। তার জন্য কেন্দ্রীয় সরকার একটা দ্বিতীয় রাজধানী করার কথা ভাবছেন। আজকে কলকাতা শহরকে ভারতবর্ষের দ্বিতীয় রাজধানী হিসাবে চিহ্নিত করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করুন এবং তারা যাতে এটা মেনে নেন তার জন্য চেষ্টা করুন। 'কলকাতা শহরকে ভারতবর্ষের দ্বিতীয় রাজধানী হিসাবে চিহ্নিত করা হোক'—এই প্রস্তাব আজকে বিধানসভা থেকে উত্থাপিত হোক। আমরা পারিনি, কংগ্রেস সরকার কলকাতার জন্য কিচু করেনি, এই কথা আপনাদের মুখ থেকে শুনব তা আমরা জানি। কিন্তু ১৩ বছর আপনারা শাসন ক্ষমতায় থাকার পর কংগ্রেস কি করছে, কংগ্রেস কি পারেনি, এই হিসাব মানুষ আপনাদের কাছে শুনতে চায় না। ১৩ বছর আপনারা শাসন ক্ষমতায় থেকে কি করেছেন, কি করতে পেরেছেন, তার হিসাব মানুষ শুনতে চায়। ১৩ বছর রাজত্বে থেকে পজিটিভ আউট লুক হিসাবে আপনারা কি করেছেন? ১৩ বছর ধরে আপনারা কলকাতাকে ফতেপুরিয়া, বাজোরিয়া, কাজোরিয়াদের হাতে বিক্রি করে দেওয়া ছাড়া আর কিছু করতে পারেননি। আজকে কলকাতায় অসাধু প্রোমোটারদের দৌরাত্ম সবচেয়ে বেশি। ভারতবর্ষের বিভিন্ন জায়গায় যেখানে আমরা যাই সেখানে মানুষ আমাদের কাছে জানতে চাচ্ছে। ভারতবর্ষের বিভিন্ন সংবাদপত্র, বিভিন্ন ম্যাগাজিন যদি দেখা যায় তাহলে দেখা যাবে একই সংবাদ দেখা যাবে যে, একের পর এক বাজারে আগুন লাগছে। নিউ মার্কেটে আগুন লাগল। আমরা বারে বারে বলেছিলাম যে, কলকাতার রাজকোষ যদি অর্থ আনতে হয় তাহলে কর্পোরেশনের পক্ষ থেকে এই বাজারগুলি পুর্ননির্মাণ করুন। নিউ মার্কেট পুননির্মাণের কাজ ফতেপুরিয়া, কাজোরিয়া, বাজোরিয়াকে দিয়ে দিচ্ছেন। আজকে এদের দেবার ফলে কোটি কোটি টাকা যেটা রাজকোষের আয় হতে পারত সেখানে শূন্য হয়ে যাচ্ছে। ৩ শত বছরের কলকাতার জন্য ১৮২৭ কোটি টাকা চাওয়া হয়েছিল। যদি অসাধু প্রোমোটারদের হাতে কলকাতার বাজার নির্মাণের দায়িত্ব

না দিয়ে পৌরসভা নিজের দায়িত্বে করতেন তাহলে কলকাতার রাজকোষে প্রায় ৭০ কোটি টাকা পাবার সম্ভাবনা ছিল। আজকে সেটা অঙ্কুরে বিনষ্ট হয়ে গেছে। আমার তাই মনে হয় আজকে যদি কলকাতা শহরে সত্যি সত্যি বস্তির উন্নয়ন করতে হয়, পথ-ঘাটের উন্নয়ন করতে হয়, ট্রাফিকের উন্নয়ন করতে হয়, যান-জটের হাত থেকে মুক্তি পেতে হয় তাহলে এর জন্য একটা মাস্টার প্ল্যান করতে হবে। ৩ শত বছরের কলকাতার উন্নয়ন করতে হলে পলিসি ফর ক্যালকাটা ডেভেলপমেন্ট করা দরকার। ইন্টেগ্রেটেড ডেভেলপমেন্ট ফর ক্যালকাটা ডেভেলপমেন্ট-এর পলিসি যদি তৈরি করতে পারেন, যার মধ্যে কোনও রকম রাজনীতির অনুপ্রবেশ করার সুযোগ না দিয়ে ভাল মন নিয়ে যদি এগিয়ে যেতে পারেন তাহলে আমার মনে হয় এই প্রশ্নে কারও অমত করার কিছু থাকবে না। কাজেই দ্বিতীয় রাজধানী করার যে প্রস্তাব, প্রশ্নে রাজ্যের বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী এবং সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলাপ-আলোচনা করুন। পূর্বাঞ্চল এবং উত্তর-পূর্বাঞ্চলের জন্য একটা মূল কেন্দ্রস্থল হিসাবে যে কথা আজকে প্রস্তাবে উল্লিখিত হয়েছে, সেই কলকাতা শহরের আজকে কোনও অবস্থাতেই আমরা অবহেলার কথা ভাবি না। তাই আমি মনে করি এই প্রশ্নে আমাদের সকলের ঐক্যমত হয়ে আজকে আমরা যদি একটা প্রস্তাব গ্রহণ করতে পারতাম তাহলে এটা গ্রহণযোগ্য হত। আজকে কলকাতা শহরের দূরবস্থা সারা ভারতবর্ষের একটা সমস্যা হয়ে দাঁড়িয়েছে। প্রত্যেকে আজকে উৎকণ্ঠিত কলকাতার ভবিষ্যত সম্পর্কে। কলকাতার পুলিশকে মানুষ আগে বলত পৃথিবীর দ্বিতীয় গুরুত্বপূর্ণ বিখ্যাত পুলিশ, স্কটল্যান্ড ইয়ার্ডের পর কলকাতা পুলিশের সেকেন্ড পোজিশন ছিল। কলকাতা পুলিশের গোয়েন্দা শাখার পৃথিবী বিখ্যাত সুনাম ছিল। কিন্তু আজকে দুর্ভাগ্যের বিষয়, সেই কলকাতা পুলিশকে স্টোন ম্যান ধরবার জন্য বোম্বাই থেকে উপদেশ ধার নিতে যেতে হয়, সেখানে অ্যাডভাইস নিতে যেতে হয়েছে। সুতরাং কলকাতা পুরিশ তার যোগ্যতা হারিয়েছে, তার দক্ষতা হারিয়েছে, কলকাতা পুলিশের সুনাম আর আগের মতো নেই। আজকে কলকাতা পুলিশের এই যে দৈনতা দেখা দিয়েছে, এতে বর্তমান সরকারের ভূমিকা আছে। এই সরকারের কাছে তাই আমার বক্তব্য, এই বিষয়গুলো সম্পর্কে আপনারা আরও গুরুত্ব দিয়ে বিবেচনা করুন। কলকাতা শহর আমাদের গর্ব, কিন্তু আমরা এই শহরের জন্য কি পেয়েছি? ইন্দিরা গান্ধীর আমলে আমরা মেট্রো রেল পেয়েছি, তার জন্য কলকাতা শহর গর্বিত, আর কলকাতা শহরের অন্যান্য সমস্ত ক্ষেত্রে আন্তর্জাতিক ক্ষেত্রে সম্মান লাভ করেছে। এছাড়া কলকাতা শহরে আন্তর্জাতিক দুনিয়ায় উপস্থিত করবার মতো এমন একটা কিছু প্রতিষ্ঠিত হতে পারেনি গত তের বছরে, যা নিয়ে পশ্চিমবঙ্গবাসীরা গর্ব বোধ করতে পারে। সল্টলেক স্টেডিয়ামের ভিত্তি প্রস্তর আমরা স্থাপন করে গিয়েছিলাম, আপনারা করেছেন মাত্র। একটা সরকারকে পরিচালিত করতে গেলে পরিকল্পনার একটা আউটলাইন থাকা দরকার। সেই পরিকল্পনার অভাব নিয়ে বর্তমান সরকার কলকাতা শহরকে জাতীয় শহর করার দাবি করছেন। আমরা এর বিরোধিতা করব না, কিন্তু এর জন্য যে বৃহত্তর আকারে মানসিকতা দরকার ছিল, সেটা হলে ভাল হতো।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয়ের কথাবার্তা শুনে বেশ ভাল লাগছিল। আমি একটু অবাক হয়ে গেলাম, এতদিন পর এই কলকাতার কান্না তিনি শুনতে পেয়েছেন। আগে যখন আমরা বারে বারে এই সভাতে,

এবং সভার বাইরে বলেছি যে, কলকাতার প্রতি, পশ্চিমবাংলার প্রতি যে বঞ্চনা চলে এসেছে, তার প্রতিকার দাবি আমরা করেছি। তখন কিন্তু ওঁদের দলের তরফ থেকে কোনও কথা শোনা যায়নি। আজকে উনি অনেক কথা বললেন, এশিয়াডে দিল্লিতে কত টাকা খরচ করা হয়েছিল, কলকাতা ৩০০ বছরের জন্য কেন খরচ করা হল না, এইসব প্রসঙ্গ তুলেছেন। আমরা তো বারে বারে দাবি তুলেছি কলকাতা অবহেলিত থেকে যাচ্ছে। এখনও সেই প্রচেষ্টা চলেছে, কলকাতা পৌরসভা থেকে একটা মাস্টার প্ল্যান তৈরি করে দিল্লির কাছে পাঠানো হয়েছে, কিন্তু তার কোনও উত্তর পাওয়া যায়নি। অথচ কলকাতা নিয়ে ওনাদের যেমন অহঙ্কার আছে আমাদেরও তেমনি অহঙ্কার আছে। কারণ আমরা জানি কলকাতা হচ্ছে মিনি ভারতবর্ষ। বিভিন্ন ধর্মের মানুষ এখানে বসবাস করছেন, তাদের জীবন ও জীবিকা নির্বাহ করছেন। বিভিন্ন প্রদেশের লোক এখানে বাস করেন। এই রকম একটা বৈচিত্রপূর্ণ শহর ভারতবর্ষের কোনও একটা জায়গায় নেই। এই কলকাতা যদি জাতীয় শহর হিসাবে স্বীকৃতি না হয়, যদি সেইভাবে গড়ে তোলা না যায়, তাহলে এটা আমাদের লজ্জা।

[5-50—6-00 P.M.]

এটা আমাদেরও দাবি, কলকাতাকে যথাযথ গুরুত্ব দেওয়া হোক। কলকাতার নাগরিক জীবনে যে অসুবিধাগুলি আছে সেই অসুবিধাগুলি দূর করার জন্য যে যে ব্যবস্থা নেওয়া দরকার—এর জন্য ১৮০০ কোটি টাকার একটা মাস্টার প্ল্যান সাবমিট করা আছে—তা নিতে হবে। বলা বাহুল্য রাজ্য সরকারের সীমিত সামর্থ দিয়ে কলকাতার তামাম সমস্যা দূর করা সম্ভব নয়। এর জন্য দরকার কেন্দ্রীয় সহায়তা, কেন্দ্রীয় সাহায্য। তাই সঙ্গতভাবে আজকে দাবি উঠছে, যে কলকাতা এক সময় ভারতবর্ষের রাজধানী ছিল, সেই কলকাতাকে অবহেলার মধ্যে না রেখে প্রকৃত মর্যাদায় তাকে প্রতিষ্ঠিত করতে হবে। কলকাতার নাগরিক জীবনের সুখ-স্বাচ্ছন্দ্য বৃদ্ধি করতে হবে। কলকাতার সৌন্দর্য বাড়াবার জন্য আমাদের উদ্যোগ নিতে হবে। সুদীপবাবু কলকাতাকে ভারতবর্ষের দ্বিতীয় রাজধানী করার কথা বললেন। আমি জানি না এটা ওঁর দলের কথা, না ব্যক্তিগতভাবে উনি বললেন! যদি দলের কথা হয়, তাহলে সেটা উনি দায়িত্ব নিয়ে বলুন। আমরা তো কোথাও শুনিনি যে, এইভাবে কংগ্রেস দল থেকে দাবি করা হয়েছে যে, কলকাতাকে দ্বিতীয় রাজধানী করা হোক। তা যদি হয় তাহলে আমরা খুশি হব। তাই আমি শুধু এই কথা বলতে চাই, কলকাতাকে জাতীয় শহরের মর্যাদা দিয়ে, যথাযথ গুরুত্ব দিয়ে কেন্দ্রীয় সরকার কলকাতার উন্নয়নের উপযুক্ত ব্যবস্থা নিন। এই দাবি রেখে, এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে মাননীয় শচীন সেন, মানবেন্দ্র মুখার্জি এবং সুমন্ত হীরা যে মোশন এনেছেন সেই মোশনের ওপর বক্তব্য রাখতে গিয়ে আমি বলছি যে, আমি মাননীয় সদস্য সুদীপ বাবুর সঙ্গে একমত যে, কিছুটা নির্বাচনী চমক দেবার জন্য এতদিন বাদে এই ধরনের একটা মোশন আনা হয়েছে। স্যার, কলকাতা নিশ্চয়ই জাতীয় শহর, কলকাতা আমাদের গর্বের শহর। কলকাতায় ন্যাশনাল লাইব্রেরি আছে, কলকাতায় ভারতীয় যাদুঘর আছে এবং এগুলি আমাদের জাতীয় গর্ব। স্যার, আরও একটা গর্বের বিষয় হচ্ছে ভারতবর্ষের জাতীয় কংগ্রেস—যে কংগ্রেস ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলন গড়ে তুলেছিল,

দুর্বার আন্দোলন গড়ে তুলেছিল, লড়াই করেছিল তৎকালীন ব্রিটিশ সরকারের বিরুদ্ধে, সেই কংগ্রেসের জন্মের দু'বছর আগে কলকাতার অ্যালবার্ট হলে, যেটাকে এখন আমরা কফি হাউস বলি, সেই কফি হাউসে প্রথম মিটিং হয়—অর্থাৎ পরে বোম্বাইতে ডাব্লু. সি. ব্যানার্জির সভাপতিত্বে যে জাতীয় কংগ্রেস প্রতিষ্ঠিত হয়, তারই প্রথম মিটিং হয়েছিল এই কলকাতা শহরে। সুরেন্দ্রনাথ ব্যানার্জির সভাপতিত্বে কলকাতার অ্যালবার্ট হলে—কফি হাউসে প্রথম মিটিং হয়েছিল। কলকাতা আমাদের গর্ব। সুরেন ব্যানার্জি, স্বামীজী, রবীন্দ্রনাথ, সুভাষচন্দ্রের কলকাতা। তিলোত্তমা কলকাতা, কল্লোলিনী কলকাতা। সোনার বাংলার কলকাতা। নিশ্চয়ই আমাদের গর্বের কলকাতা। আমরা গর্বের সঙ্গে বলতে পারি ভারতবর্ষের সংহতির জন্য যদি কোনও জায়গার মানুষ ভাবনা চিন্তা করে, তাহলে সেটা আমাদের কলকাতার মানুষই করে। তাই আমি বলছি যাঁরা আজকে এই মোশন এনেছেন তাঁরা যদি রাজনৈতিক দৃষ্টিভঙ্গি বাদ দিয়ে শুধু কলকাতার জন্য কথা বলতেন এবং সেইভাবে মোশন আনতেন, তাহলে বোধহয় এই মোশনের ফল একটু অন্য রকম হত এবং আমরা তাহলে মোশনকে সর্বান্তকরণে সমর্থন করতে পারতাম। আমরা দেখেছি এই কলকাতাকে তৎকালীন কেন্দ্রীয় সরকার কতটা গুরুত্ব দিতেন। ভারতবর্ষের কোথাও পাতাল রেল হয়নি, কলকাতায় হয়েছে। সুতরাং কলকাতা সে সময়ে বঞ্চিত হয়নি কেন্দ্রীয় সরকারের দ্বারা। কিন্তু আজকে কেন্দ্রে যাঁরা ক্ষমতায় এলেন, যাঁরা আপনাদের বন্ধু সরকার তাঁদের নগর উন্নয়ন মন্ত্রী মুরাসলি মারাণ পরিষ্কার বলে গেলেন,—কলকাতাকে জাতীয় শহর হিসাবে ঘোষণা করতে পারব না। মানববাবু, শচীনবাবু, বন্ধু সরকারের এই উক্তির বিরুদ্ধে আপনাদের প্রতিবাদ কোথায়? আওয়াজ কোথায়? বন্ধু সরকারে রেল মন্ত্রী জর্জ ফার্নাণ্ডেজ কলকাতায় বসে বললেন, কলকাতার মানুষ ট্রেনে টিকিট ফাঁকি দেয়, কলকাতায় যত মানুষ ট্রেনে বিনা পয়সায় যাতায়াত করে তত বিহার, ইউ. পি.-তে করে না। এই উক্তি কলকাতার মানুষের প্রতি অবমাননা নয়? এর বিরুদ্ধে আপনাদের আওয়াজ কোথায়? কোনও প্রতিবাদ নেই, কোনও আওয়াজ নেই, কেন না বন্ধু সরকার! আর রাজীব গান্ধী কলকাতাকে মুমূর্ষু শহর বলেছিলেন বলে চারিদিকে দেওয়াল লিখনে ভরিয়ে দিয়েছিলেন, চিৎকার করেছিলেন, আওয়াজ তুলেছিলেন। সমস্তটাই রাজনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে ১৮২৭ কোটি টাকার যে দাবি কলকাতার মেয়র কমল বসু করেছিলেন তা বামফ্রন্ট সরকার সমর্থন করেছে। আজকে শহর উন্নয়নের জন্য যে টাকার দাবি আপনারা করেচিলেন সেই টাকা দিল্লি থেকে নিশ্চয়ই ছিনিয়ে আনতে পারবেন এই বিশ্বাস আমাদের আছে। কিন্তু একটা জিনিস পরিষ্কার নয় আমাদের কাছে, সেটা হচ্ছে জাতীয় শহর বলতে কি বোঝায় সেটা পরিষ্কার হওয়া দরকার। জাতীয় শহর বলতে এখানে কেন্দ্রের কতখানি ভূমিকা থাকবে সেটা পরিষ্কার না হলে শুধু বারে বারে জাতীয় শহর করে দাও বলাটা ঠিক হচ্ছে না। জাতীয় শহর নামকরণ করা মানে হচ্ছে বন শহর, পৌরসভা, নগর উন্নয়ন এ সবই তার মধ্যে পড়ে। এতে কার কতখানি ক্ষমতা থাকবে সেটা পরিষ্কার হওয়া দরকার। কলকাতা মহানগরী শুধু রাজ্যের একটা অঞ্চল নয়, সর্বভারতীয় একটা ঐতিহাসিক শহর এবং এই শহরে ঔপনিবেশীকতা প্রচুর আছে। স্বাধীনতার পরে অন্য দেশ থেকে এখানে হাজার হাজার মানুষ এসেছে, কিন্তু আমরা তাদের জন্য সত্যিকার কোনও পরিকাঠামো তৈরি করতে পেরেছি কি? পৌরসভা এবং রাজ্যে সরকারের মধ্যে কলকাতায় বিভিন্ন প্রদেশ থেকে হাজার হাজার মানুষ কলকাতায় আসে, এদের জন্য কি পরিকাঠামো আমরা করতে পেরেছি? এইভাবে

আসার জন্য এই বিশাল ভার বহনে কলকাতা অক্ষম এটা ভাবতে হবে। শুধু জাতীয় শহর ঘোষণা করে দাও একথা বললে হবে না। বোম্বে একটা সমৃদ্ধশালী শহর, কিন্তু বোম্ব এবং কলকাতার মধ্যে তফাৎ আছে। দুটো পৌরসভার আয় দেখলে বুঝতে পারবেন যে, বোম্বেকে দুটো রাজ্য মদত দিচ্ছে, একদিকে মহারাষ্ট্র এবং গুজরাট মদত দিচ্ছে। সেজন্য বোম্বের উন্নতি হচ্ছে। সেই তুলনায় কলকাতার কি হচ্ছে, এখানেও কিছু বড় বড় শিল্পপতি আছেন, তাঁরা শুধু নিয়ে গেলেন, কলকাতাকে কিছুই দিলেন না। তাঁদের কাছ থেকে কিচু টাকা আদায় করে কলকাতার উন্নয়নের কাজে লাগানো গেল না। আজকে সকলে চিৎকার করছে ৩০০ বছরের কলকাতা বলে তার পাশেই হাওড়া ৫০০ বছর আরও ২০০ বছরের পুরনো তার সম্বন্ধে ভাবা উচিত, কলকাতার সম্বন্ধেও ভাবা উচিত, ভাব অমূলক আমি বলছি না, সকলে ভাবছেন কিন্তু একটা ভয়, কালো টাকার শক্ত হাত কলকাতাকে গ্রাম করতে চাইছি। মাননীয় বিধায়ক সুদীপ বাবু বলেছেন ঐ কালো টাকার খেলায় কল্‌কাতার উন্নয়ন হওয়া শক্ত। বস্তি উন্নয়নের নাম করা হচ্ছে, বস্তিতে যাঁরা থাকেন বস্তি উচ্ছেদ করে কালোয়াররা বস্তি উন্নয়নের ব্যবস্থা করতে গেলে বড় মুশকিল হয়। বস্তিবাসীরা যদি পাকা বাড়িতে থাকত তাহলে বুঝতাম। আজকে সমস্ত নিম্ন মধ্যবিত্ত মানুষরা কলকাতা ছেড়ে চলে যাচ্ছে কেন? কালোয়ারদের সঙ্গে পাল্লা দিয়ে পেরে উঠছে না, তাই ছেড়ে চলে যাচ্ছে। ম্যান অব দি সয়েল আজকে কিভাবে বাড়ি ভাঙা হচ্ছে। দুদিন বাদে দেখব নেতাজী সুভাষচন্দ্রের বাড়ি ভেঙে কালোয়ারদের হাতে দিয়ে দেওয়া হচ্ছে।

[6-00–6-10 P.M.]

রবীন্দ্রনাথের বাড়ি ভেঙে কালোয়ারদের দিয়ে দেওয়া হচ্ছে, স্যার আশুতোষের বাড়ি ভেঙ্গে কালোয়ারদের দিয়ে দেওয়া হচ্ছে। আজকে সেটা প্রতিরোধ করুন, তাহলে বুঝব কলকাতার স্বার্থে কাজ করছেন। আমরা পশ্চিমবঙ্গের মানুষ, কলকাতার জন্য আমরা গর্বিত, কিন্তু এটা কেবল মুখে বললেই তো হবে না, কাজ করে সেটা দেখাতে হবে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে সেই প্রস্তাব যাতে সমস্ত বিধায়করা সমর্থন করেন এই আশা রেখে দুই-একটি কথা বলতে চাই। এই প্রস্তাব উত্থাপন করতে গিয়ে তাই রাজনৈতিক বিতর্কে জড়িয়ে পড়বার ইচ্ছা আমার নেই। কলকাতার কি হবে, কোথায় ছিল এবং কি হতে চাইছে, আমার আলোচনা তারমধ্যেই সীমাবদ্ধ রাখতে চাই। জীবনানন্দের ভাষায় বলি—কুষ্ঠরোগীর জীভ দিয়ে জল টেনে নেওয়ার যে দৃশ্য, যা কলকাতার সঙ্গে যুক্ত, তার থেকে বেরিয়ে এসে তিলোত্তমা কলকাতায় পরিণত করতে পারব কি না এটাই দলমত নির্বিশেষে সবার চিন্তা। কলকাতার যদি কোথাও অপমান হয় তাহলে এমন নয় যে, কংগ্রেস (আই) সদস্য হিসাবে সুদীপ বন্দ্যোপাধায় মহাশয়, কম দুঃখিত হন। আবার কলকাতায় একটা ভাল কিছু হলে উনি যেমন আনন্দিত হন, ওঁর আনন্দের সঙ্গে আমার আনন্দও যুক্ত হয়। কাজেই কলকাতার উন্নতি হোক এই প্রশ্নে তাঁর সঙ্গে আমার মৌলিক কোনও বিতর্ক নেই। কিন্তু উন্নয়ন কি হবে? আমরা একেবারেই একথা বিশ্বাস করি না যে, কেউ এসে কলকাতার উন্নতি করে দিয়ে যাবে। আমাদের দুটি কাজ—কলকাতার বিকাশের স্বাভাবিক রাস্তা খুলে দেওয়া। একটি শহরের উন্নতি তার রাস্তা,

পার্ক, কলের জল বা তার আলোতে নয়, সেই শহরের মানুষের অর্থনৈতিক উন্নয়নের মাধ্যমে হয়। আমি জিজ্ঞাসা করি ইতিহাস থেকে, যে গোবিন্দপুর, সুতানুটি এবং কলকাতা—এই তিনটি গ্রাম নিয়ে কলকাতা শহর গড়ে উঠেছিল, সেই তিনটি গ্রাম নিয়ে কলকাতা একটা মহানগরীতে পরিনত হবার কারণ কি? কারণ হল কলকাতা বন্দর। কলকাতা বন্দরকে কেন্দ্র করেই গড়ে উঠেছিল পূর্ব ভারতের সবচেয়ে বড় বাণিজ্যিক কেন্দ্র এই কলকাতা। তার ফলেই ঐ তিনটি জঙ্গলাকীর্ণ পিছিয়ে পড়া অজ পাড়াগাঁ থেকে কলকাতা মহানগরী পরিণত হয়েছে। আমরা নিশ্চয়ই বিশ্বাস করি, কলকাতা বন্দর—যা কলকাতার অর্থনীতির প্রাণকেন্দ্র, তাকে অবহেলা করে কলকাতার উন্নতি সম্ভব নয়। আমি বিশ্বাস করি, সৌগতবাবু বা সুদীপবাবুও আমার মতো আঘাত পাবেন যে, যে কলকাতা স্বাধীনতার আগে ভারতের মধ্যে শ্রেষ্ঠ বন্দর ছিল, এখন সেটা পাঁচ নম্বর বন্দরে পরিণত হয়েছে। এতে কংগ্রেস সদস্যরাও আমার মতো ব্যথা পাবেন সেটাই মনে করছি। কিন্তু কলকাতা বন্দরের অগ্রগতি হবে, কি হবে না—এটা এই রাজ্যের মানুষ ঠিক করে না। কলকাতা বন্দরেকে চালু রাখবার জন্য যেখানে জলের প্রয়োজন বছরে ৩৬৫ দিনের প্রতিদিন ৪০ হাজার কিউসেক, সেখানে বছরে গড়ে ১৫ দিনও সে ৪০ হাজার কিউসেক জল পায় না। কলকাতা বন্দর প্রতিদিন ৪০ হাজার কিউসেক জল পাক—এই ব্যবস্থাটা আপনারা করেননি। পশ্চিমবাংলার মানুষ এই ব্যবস্থা করেন না। বিহার আর উত্তর প্রদেশে অসংখ্য খাল কেটে গঙ্গার জল নিয়ে যাওয়া হয়েছে, তাতে বিহার বা উত্তর প্রদেশ সবুজ হয়েছে কি না জানি না, কিন্তু গঙ্গার বুকে তাতে জেগে উঠেছে অসংখ্য চড়া। ভাগিরথী দিয়ে এরফলে বড় জাহাজ আর কলকাতায় আসে না। যে শিল্পাঞ্চলকে ধরে কলকাতা মহানগরীতে পরিণত হয়েছিল, শিল্পাঞ্চলের প্রাণকেন্দ্র হয়ে গড়ে উঠেছিল কলকাতা, যে শিল্পগুলোর উপরে নির্ভর করে কলকাতার এই বিকাশ হয়েছিল তারমধ্যে অন্যতম হচ্ছে পাটশিল্প। আজকে আমরা প্রথম ঘন্টাতে আলোচনা করেছি এই পাটশিল্প নিয়ে। পাটশিল্পের আজকে কি অবস্থা তা নিয়ে আমরা এক ঘন্টা সময় দিয়েছি। আমরা বিস্তৃত ভাবে আলোচনা করেছি যে, পাটশিল্পের আজকে মুমূর্ষু অবস্থা। পাটশিল্প যে মুমূর্ষু হয়ে গেছে তা নিয়ে আমরা ঐক্যমত হয়ে উল্লেখ করেছি। কলকাতাকে নির্ভর করে যেসমস্ত হেভি ইঞ্জিনিয়ারিং কোম্পানিগুলো, টেক্সম্যাকো ইত্যাদি আছে সেগুলো কারা নিয়ন্ত্রণ করছে গত ৪০ বছর ধরে? এই কথা কি কংগ্রেসি সদস্যরা জানেন না? এই কথা আমি বিশ্বাস করি না। বহু বড় কোম্পানির ঝাঁপ কি আজ বন্ধ হয়ে যায়নি? আপনারা তো এটা জানেন যে বড় কোম্পানিগুলোর উপরে নির্ভর করে যে অসংখ্য ছোট ও মাঝারি শিল্পগুলো কলকাতা এবং তার আশেপাশের অঞ্চলে গড়ে উঠেছিল সেগুলো আজকে ধংস হয়ে গেছে, তারা আজকে তাদের ঝাঁপ বন্ধ করে দিয়েছে। কলকাতার মানুষের পকেটে পয়সা থাকবে না, কলকাতার মানুষ দরিদ্র হবে আর কলকাতার উন্নয়ন হবে—এই দুটো জিনিস কখনও হয় না। সুদীপবাবু উষ্মা প্রকাশ করলেন ১৮২৭ কোটি টাকা কেন আমরা উত্থাপন করলাম? এর থেকে আরও অনেক বেশি দাবি আমাদের করতে হবে। গত ৪০ বছর ধরে এখানে তেকে মুনাফা পাচার হয়ে চলে গেল, কলকাতা থেকে যে কোটি কোটি টাকা পাচার হয়ে গেল তার একটা অংশ আমরা দাবি করতে পারিনা? কলকাতার মুমূর্ষু শিল্পগুলোর পুনরুজ্জীবনের জন্য আপনি যদি অঙ্কের হিসাব করে থাকেন ১৮২৭ কোটি টাকার, তাহলে আমাদের ঐ ১৮২৭ কোটি কেন, তার একশো গুণ বেশি আমরা দাবি করছি কলকাতার উন্নয়নের জন্য। কেন্দ্রীয় সরকারের কাছে

আমরা এই দাবি করেছি, এটা নতুন কোনও কথা নয়। বিধানসভায় এই কথা আমরা উত্থাপন করেছি রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন এবং আজকে যখন ভি. পি. সিং প্রধানমন্ত্রী তখনও আমরা এই দাবি উত্থাপন করছি। সংবিধানের নির্দেশাত্মক নীতির ৪৭ নং ধারায় বলা আছে, পাবলিক হেলথের দায়িত্ব রাষ্ট্রের, কেন্দ্রের। তাহলে আমরা কেন্দ্রের কাছে দাবি করব না? গত ৪০ বছরের কলকাতার উন্নয়নের জন্য, ক্যালকাটা মিউনিসিপালিটির ডেভেলপমেন্টের জন্য অর্থের হিসাবটা কি? ১৯৬৯ সালে ৬৯ লক্ষ টাকা পাওয়া গিয়েছিল কলকাতার মিউনিসিপালিটির ডেভেলপমেন্টের জন্য—এই হচ্ছে কলকাতার মিউনিসিপালিটির ডেভেলপমেন্টের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের ভূমিকা। চার্লস কুরিয়ান কমিটি তো জ্যোতি বসুর সরকার করেননি, আপনাদের সরকারই করেছিলেন। তাঁদের রেকমেন্ডেশন ছিল কেবল কলকাতা নয়, দিল্লি, বোম্বে ম্যাড্রাস এইসব শহরগুলোকেও ৫০০ কোটি করে টাকা দিতে হবে। ডেভেলপ করার দায়িত্ব কেন্দ্রীয় সরকারকেই নিতে হবে। আসলে প্রশ্নটি হচ্ছে রাজনৈতিক। পশ্চিমবাংলা এবং কলকাতাকে বঞ্চনা করার চক্রান্ত আছে। ব্যক্তিগত ভাবে আপনারা সেই চক্রান্তের সাথে যুক্ত এই অভিযোগ আমি করব না। আমরা হলদিয়াতে শিল্পাঞ্চল গড়তে চলেছি কলকাতাতে বাঁচানোর জন্য। দুর্গাপুরকে উন্নত করা দরকার কলকাতাকে বাঁচানোর জন্য, কল্যানীকে উন্নত করা দরকার কলকাতাকে বাঁচানোর জন্য। মালদহে শিল্পের বিকাশ হওয়া দরকার কলকাতাকে বাঁচানোর জন্য। উত্তর বাংলার উন্নতি দরকার কলকাতাকে বাঁচানোর জন্য। দেশ বিবাগের সিদ্ধান্ত তো কলকাতার মানুষ নেয়নি, দেশ বিভাগের বোঝা কলকাতার উপরে এসে পড়েছিল। সেই কারণে কলকাতার অগ্রগতির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কিছু ভূমিকা নিতে হবে, পাঞ্জাবের মতো এই দাবি আমরা করব না? গত ৪০ বছর ধরে দরিদ্র মানুষ কলকাতায় আসছে রুটি-রুজির জন্য। কাজেই কলকাতার সমস্যার জন্য কলকাতা একা দায়ী নয়, সেই ক্ষেত্রে কেন্দ্রকে তার ভূমিকা, দায়িত্ব পালনের ভূমিকা নিতে হবে না? ৪০ বছর ধরে আমরা এই কথা বলছি। আজকেও আমরা এই কথা বলছি। ৪০ বছরের মধ্যে গত ৩৯ বছর আপানাদের এই কথাটা বলার সাহস হয়নি। সুদীপবাবুর সংশোধনী আমরা গ্রহণ করব না, ভবিষ্যতে গ্রহণ করতে পারি। আমরা কলকাতার মানুষ এই দাবি তুলিনি। কলকাতার মানুষ যে এই দাবি তুলেছে সেই দাবিকে আমি সমর্থন করছি। কাজেই এ মুহূর্তে আপনার সংশোধনীকে আমি সমর্থন করার পক্ষে এবং সেইভাবেই আমি আমার মতামত দিয়েছি। আপনাদেরও বলব এই প্রস্তাব সমর্থন করুন এই আশা রেখে আপনাদের অভিনন্দন জানিয়ে এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[6-10–6-20 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী শচীন সেন এবং আরও অনেকে যে প্রস্তাব এনেছেন কলকাতাকে জাতীয় শহর করার জন্য, আমি সেই প্রস্তাবকে সমর্থন করে দুটি কথা বলতে চাই। এই প্রস্তাবটি কলকাতার ৩০০ বছর পূর্তি বর্ষের প্রস্তাব এবং সেইদিক থেকে এটি খুবই গুরুত্বপূর্ণ প্রস্তাব। শিল্প বিকাশের সাথে সাথে নগর সভ্যতারও পত্তন ঘটে ভারতবর্ষে। মহানগরীগুলি এবং যে বাজার অবিচ্ছেদ্য অংশ হিসাবে গড়ে উঠেছে। জনসমাবেশের দিক তেকেও সেগুলো কম্পোজিশন ক্যারেক্টার হিসাবে অব্যাহত হয়েছে এবং সেই মহানগরীর অন্যতম কলকাতা মহানগরী। ভারতবর্ষের জাতীয়

বাজার অর্থনৈতিক অবস্থা এরসঙ্গে অবিচ্ছেদ্য ভাবে জড়িত। কলকাতা মহানগরীর উন্নতি করারা জন্য কেন্দ্রীয় সরকারের যে দায়-দায়িত্ব আছে এটাকে অস্বীকার করা চলে না। ভারতবর্ষের বম্বে, দিল্লি এবং মাদ্রাজ এই সমস্ত মহানগরীগুলির উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার যেভাবে অর্থ নিয়ে এগিয়ে এসেছিল কলকাতার দিক থেকে কিন্তু বঞ্চিত করা হয়েছে। জনশিক্ষা, সংস্কৃতি প্রভৃতি সমস্ত দিক থেকে সর্বভারতীয় ক্ষেত্রে কলকাতার অবদান কোনওভাবেই অস্বীকার করা চলে না। কলকাতার প্রতি এই উপেক্ষা নিশ্চয় নিন্দনীয়, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। এই কথা বলে এই আনীত প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি এবং এই ব্যাপারে একটা সর্বদলীয় কমিটি করে, সেই কমিটির ডেলিগেটস্‌দের নিয়ে দিল্লিতে গিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে কলকাতাকে জাতীয় শহর হিসাবে গণ্য করার জন্য দাবি তোলা হোক। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী শচীন সেন মহাশয় কলকাতাকে জাতীয় গুরুত্বপূর্ণ শহর হিসাবে গ্রহণ করার যে দাবি জানিয়েছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। আমি বুজতে পারলাম না। বিরোধী সদস্য বন্ধুরা এরমধ্যে রাজনীতির গন্ধ পেলেন কোথা থেকে। ওই যে কথাটা বলা হয়েছে এক সময়ে, সারা ভারতের রাজধানী এবং পূর্বাঞ্চল সহ গোটা দেশের রাজনীতি, অর্থনীতি, ও সংস্কৃতির অন্যতম প্রধান কেন্দ্র কলকাতাকে ন্যায্য মর্যাদা এবং গুরুত্ব অতীতে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে দেওয়া হয়নি। এই কথাটা বলা হয়েছে বলেই হয়তো ওঁরা রাজনীতির গন্ধ খুঁজে পেলেন। যাইহোক পশ্চিমবঙ্গের প্রতি যে বঞ্চনা এবং কলকাতার প্রতি যে বঞ্চনা সেটা তো অতি বাস্তব কথা। আমাদের দেশে ৩টি শহর আছে—একটি হচ্ছে দিল্লি, এটি প্রশাসনের রাজধানী। বম্বেকে বলে শিল্পবাণিজ্য ইত্যাদির দিক থেকে একটা রাজধানী এবং কলকাতা হচ্ছে দেশের সংস্কৃতির দিক থেকে রাজধানী। এটাই সাধারণত লোকে বলে থাকে এবং সেই হিসাবেই কলকাতার গুরুত্ব। কিন্তু কলকাতা যে গুরুত্বপূর্ম শহর এবং কলকাতা যে বিরাট শহর, তা শুধু সুতানুটি থেকে গোবিন্দপুর পর্যন্ত তাই নয় এর বিস্তৃতি আরও বেশি। কিন্তু সেইদিক থেকে কলকাতার যে গুরুত্ব পাওয়ার কথা এবং যে মর্যাদা পাওয়ার কথা সেই মর্যাদা কলকাতাকে দেওয়া হয়নি। অন্যদিকে এটা হচ্ছে একটা পূর্বাঞ্চলের লাইফ সেন্টার। মানববাবু বলেচেন যেটা এটা ঠিকই যে কলকাতার পোর্ট ইত্যাদির উপর অনেক কিছু নির্ভর করছে। কলকাতার যে সমস্যা গতঙ্গ শুকিয়ে যাচ্ছে এই ব্যাপারে ভবিষ্যতে কি হবে জানা যায় না। আরও যে সমস্ত সমস্যা আছে সাধারণ সিভিক লাইফ এটা যেভাবে বাড়ছে সেই সমস্যার প্রতি যদি কেন্দ্রীয় সরকার গুরুত্ব না দেন তাহলে এটার সমাধানের ক্ষেত্রে খুব অসুবিধা হবে। কলকাতা হচ্ছে এমন একটা জায়গা যেখানে বিভিন্ন ধর্মের মানুষ এখানে এসে কাজ করছেন লেখাপড়া করছেন, ঘরবাড়ি করছেন, এই দিক দিয়ে হচ্ছে কলকাতার গুরুত্ব, সেই হিসাবেই এটাকে জাতীয় গুরুত্বপূর্ণ শহর করার জন্য দাবি করা হয়েছে সুদীপ বাবু একটা প্রশ্ন করেছিলেন কলকাতাকে দিল্লির অলটারনেট রাজধানী কেন এখানে রাখা হচ্ছে না? আমার ইতিহাসের কথা মনে পড়ে গেল মহম্মদ তুঘলক যে জিনিসটা করেছিলেন সেটা নিশ্চয় আপনারা চান না, সমস্যাটা কিন্তু ঐখানে সমাধান হবে না। সেইদিক থেকে যে প্রস্তাব

আছে শচীন বাবু এবং অন্যান্যরা যে প্রস্তাব রেখেছেন সেটা আমি এখানে আবেদন হিসাবে রাখব এবং আশা করব সকলে মিলে এটা গ্রহণ করবেন। আর একটি কথা হচ্ছে খরচ, এটা ডেফিনেটলি বলা যায় না, সেইজন্য প্রস্তাবের পক্ষ থেকে প্রস্তাবকরা বলেছেন কিছুটা হচ্ছে, যে টাকা আমরা চেয়েছি সেটা বেশিও হতে পারে। আজকে গ্রেটার ক্যালকাটায় সুয়রেজ ব্যবস্থা যদি করতে হয়, তাহলে অনেক টাকা লাগবে। আমি অশোক বাবুর সঙ্গে একমত, হাওড়ার যে অবস্থা দাঁড়িয়েছে সেটা অত্যন্ত বিপদসংকুল অবস্থা। সেইদিক থেকে কলকাতাকে যদি জাতীয় গুরুত্বপূর্ণ শহর হিসাবে দাবি করা হয় এবং সেটা যদি কেন্দ্রীয় সরকার গ্রহণ করেন এবং সাহায্য দেন তাহলে আমাদের দিক থেকে যতটা করা সম্ভব করব। কলকাতার সমস্ত সমস্যা সমাধান হওয়া সম্ভব নয়, সেই দিক থেকে আবেদন করব বিরোধী পক্ষ থেকে যারা আছেন তারা এটাকে সমর্থন করবেন।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার এই প্রস্তাবের উপর বিস্তারিত আলোচনা হয়েছে কিন্তু কিছু কিছু বক্তৃতা যেটা আমাদের বিরোধী পক্ষের নেতৃবৃন্দ রেখেছেন, আমার মনে হয় ওরা ভালই চান। প্রতি মুহূর্তে যে কথাটা বলারা চেষ্টা হচ্ছে সেটা বোধহয় তাদের অসুবিধা। মর্যাদা ইত্যাদি আগের কেন্দ্রীয় সরকরারের পক্ষ থেকে আসেনি, বর্তমান সরকারের পক্ষ থেকে মর্যাদা এসে গিয়েছে, এটা বলব না। কিন্তু আপনাদের জানার জন্য আমরা বলি যে, এই সরকার কতটুকু করবে ঠিক জানি না, কিন্তু মনোভাবটা সম্পূর্ণ আলাদা। আগের কংগ্রেস সরকার যে মনোভাব গ্রহণ করতেন বর্তমান সরকার তা নয়। ভি. পি. সিং ইতিমধ্যে পশ্চিমবাংলায় বিভিন্ন প্রতিনিধি সমস্ত এম. পি. কলকাকার মেয়র এবং মেয়র ইন কাউন্সিলদের সঙ্গে সাক্ষাত করে আলোচনা করার জন্য একটা দিন ধার্য করেছেন। সম্ভবত সেটা হচ্ছে আগামী ২৩শে মে। আগে কিন্তু আলোচনার কোনও ব্যবস্থা হয়নি। আমি মাননীয় সদস্যকে যথেষ্ট সম্মান করে অশোক ঘোষ মহাশয় তিনি বলেছেন এটা হচ্ছে সর্বভারতীয় তীর্থ ক্ষেত্রে, সংগ্রামের পীঠভূমি, ইত্যাদি কথা বলেছেন, কিন্তু জওহরলাল নেহেরু থেকে রাজীব গান্ধী পর্যন্ত তারা কি বলেছেন সেটা বলেননি, তারা বলেছেন মিছিল নগরী, আবার রাজীব বলেছেন মৃত নগরী। আপনারা পুরনো ঐতিহ্য দেখাবার চেষ্টা করছেন কিন্তু তার সঙ্গে বর্তমান কংগ্রেসের কোনও সম্পর্ক নেই। আর যতই বলুন না কেন এটা তীর্থক্ষেত্র নয়, বহুবার চেষ্টা করেও এটাকে সেকেন্ড ক্যাপিটাল করা যায়নি—এই অবস্থাটা এখনও সৃষ্টি হয়নি।

[6-20–6-30 P.M.]

আমি এবারে সিটি অব ন্যাশনাল ইমপর্টেন্স সম্বন্ধে একটু বলি। এটা আপনাদের আমলে সরকারের সময়। রাজীব গান্ধীর সরকারের কাছে যখন বিভিন্ন দাবি উত্থাপিত হল—কলকাতা থেকে, বোম্বে থেকে, ম্যাড্রাস থেকে তকন একটা কমিশন করা হয়েছিল মানববাবু বললেন। সিটি অব ন্যাশনাল ইমপর্টেন্স তাঁরা সেটা সমস্ত বিচার বিবেচনা করে দেখেছেন যে ঠিকই, এদের অর্থ সাহায্যের দরকার। তাঁরা ওই সিটি অব ন্যাশনাল ইমপর্টেন্স এই কথাটা বলেননি যে, এদের অর্থ সাহায্য দেওয়া দরকার ৫০০ কোটি টাকা বরাদ্দ রাখা উচিত। অষ্টম অর্থ কমিশনের রিপোর্টে সেটা ছিল, চেপে দিলেন যাঁরা কমিশনের রিপোর্টগুলি

তৈরি করলেন সেটাকে চেপে দেওয়া হল। উল্টে বলা হল মৃত নগরী। আমরা সাক্ষাৎ করবার জন্য—যাঁরা গণতান্ত্রিক এক আন্দোলনে বিশ্বাস করি, কলকাতা শহরের সাধারণ মানুষের ১০ লক্ষাধিক সই সংগ্রহ করে রাজীব গান্ধীর সঙ্গে সাক্ষাতের জন্য অ্যাপ্রয়েন্টমেন্ট করি। জানানো হল যে, দিল্লিতে আসবার দরকার নেই আপনাদের, প্রধানমন্ত্রী কলকাতায় যাচ্ছেন, আপনাদের বক্তব্য তিনি সেখানে শুনবেন। কলকাতায় তিনি এসেছিলেন ঠিকই। ওই সময় কলকাতায় কাজ পড়ে গেল। সময়টা আর হয় না, কারণ আপনাদের দলের ঝগড়া মেটাবার জন্য তিনি রাজভবনে তিনবার মিটিংয়ে বসলেন। শেষ পর্যন্ত সময় দিলেন দমদম বিমান বন্দরে মাত্র ৩ মিনিট সময় দিলেন। দেখব দেখব বলে চলে গেছেন। এই হচ্ছে তাঁর দায়িত্ব। কাজেই তিনি দায়িত্ব পালন করেননি। কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রস্তাব যেটা আমি রেখেছি এবং সুদীপবাবুর যে সংশোধনী আছে আমি তার বিরোধিতা করে আমার প্রস্তাবকে গ্রহণ করবার জন্য আমি সকলের কাছে আবেদন করছি।

The motions of Shri Sachin Sen that.

"এই সভা মনে করে যে, এক সময় সারা ভারতের রাজধানী এবং পূর্বাঞ্চল সহ গোটা দেশের রাজনীতি, অর্থনীতি ও সংস্কৃতির অন্যতম প্রধান কেন্দ্র কলকাতাকে ন্যায্য মর্যাদা এবং গুরুত্ব অতীতে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে দেওয়া হয়নি,

সুতরাং এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে কলকাতাকে 'জাতীয় গুরুত্বপূর্ণ শহর' হিসাবে ঘোষণা করার দাবি জানাচ্ছে এবং এর উন্নয়নের দায়িত্বও কিছুটা বহন করার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাচ্ছে।

was then put and agreeed to.

## MOTION UNDER RULE — 185

শ্রী দেবপ্রসাদ সরকার ঃ Sir, I beg to move that এই সভা অবগত আছে যে, ১৯৮৯ সালে প্রবর্তিত অত্যাবশ্যকীয় সেবা সংরক্ষণ আইন বা "এসমা" (এসেনসিয়াল সার্ভিসেস মেন্টেনান্স অ্যাক্ট) সরকারের হাতে যেকোনও ধর্মঘট বেআইনি ঘোষণা করার অবাধ ক্ষমতা অর্পণ করেছে এবং দেশের শ্রমজীবী তথা গণতান্ত্রিক মানুষ দীর্ঘদিন যাবত এই কালাকানুনটি প্রত্যাহার করার দাবি জানিয়ে আসছে ;

এই সভা মনে করে যে উল্লিখিত আইনটি শ্রমিক শ্রেণীর সংগ্রামের অত্যাবশ্যকীয় হাতিয়ার ধর্মঘট করার মৌলিক অধিকারকে খর্ব করেছে ;

সুতরাং এই সভা ধর্মঘট বেআইনি করার এই কালা কানুনটিকে অবিলম্বে প্রত্যাহার করে নেওয়ার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় একটা গুরুত্বপূর্ণ বিষয়ের উপর ১৮৫ মোশন আজকে নিয়ে এসেছেন এবং আজকের এই বর্তমান পরিস্থিতির পরিপ্রেক্ষিতে এই মোশনটা খুবই গুরুত্বপূর্ণ এই কারণে যে, সভায়

এটা আলোচনা হচ্ছে, সেই রাজ্যের শাসক দলের একজন মাননীয় সদস্য সুমন্ত হীরা মহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন এবং তার পক্ষে শচীনবাবু যেটা পড়লেন, সামগ্রিকভাবে এই বিষয়টা আলোচনা করতে গিয়ে আমার একটা কথা মনে হচ্ছে যে, এই সরকারের কাছে যদি সুচিন্তিত বক্তব্য তুলে ধরতে না পারি তাহলে এই বিষয়ে সঠিকভাবে আমি আমার বক্তব্য তুলে ধরতে পারব না। কেন এই কথা বললাম আমরা এই হাউস থেকে নিশ্চিতভাবে মাননীয় সদস্য দেবপ্রসাদ বাবুর বক্তব্যকে সমর্থন করব। কারণ পশ্চিমবাংলার দুর্দিনের সময় যখন এসমা জারি করা হয়েছিল, তখন আমাদের দলের পক্ষ থেকে পশ্চিমবঙ্গের মাটিতে আমরা প্রতিবাদ করেছিলাম এবং এই সভার মধ্যেও তার প্রতিধ্বনি ধ্বনিত হয়েছিল। কিন্তু, রাজনৈতিক বিবর্তনের মধ্যে দিয়ে যখন কেন্দ্রে সরকার বদলাল ও ক্ষমতা হস্তান্তরিত হল এবং এই রাজ্যে যারা সরকারে অধিষ্ঠিত তাদের রাজনৈতিক ক্রিয়াকলাপে আজকের বক্তব্য অত্যন্ত গুরুত্বপূর্ন। কারণ, বর্তমানে যা অবস্থা আছে সেই অবস্থায় আজকে স্ব-বিরোধী অবস্থা, the sense of self-contradiction in prevailing upon the Government which is now in Power in our State. কারণ আমাদের রাজ্যের শাসকদল, যারা সরকার চালাচ্ছেন, তারা এই প্রশ্নে চূড়াণ্ডভাবে স্ব-বিরোধিতার স্বীকার। মাননীয় সদস্য সুমন্তবাবু যেটা নিয়ে এসেছেন সেটাই কি যথেষ্ট? যাঁরা দুর্দিনের সময় এসমার বিরুদ্ধে চূড়ান্তভাবে প্রতিবাদ করে রাজনৈতিক আন্দোলনে ঝাঁপিয়ে পড়েছিলেন, তারা কিন্তু কয়েকদিন আগে যখন সারা দেশে তৈলজাত শিল্পের অফিসাররা ধর্মঘট করার সিদ্ধান্ত নিয়েছিলেন এবং তার পরিপ্রেক্ষিতে বর্তমান কেন্দ্রীয় সরকার যখন এসমা জারি করলেন পেট্রোলিয়াম দপ্তরের এই স্ট্রাইকের পরিপ্রেক্ষিতে, তখন আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রীও শাসক দলের পক্ষ থেকে এর বিরুদ্ধে একটা বিবৃতি দিয়েই ক্ষান্ত হলেন। কোথায় গেল আপনাদের সেই চূড়ান্ত বিরোধিতার আওয়াজ? শরিকদের স্বার্থ বিরোধী এই আইনের বিরুদ্ধে প্রত্যক্ষভাবে আপনারা রাজপথে আন্দোলনে নামলেন না কেন? শুধুমাত্র রাজনৈতিক প্রেক্ষাপটে ক্ষমতা দখলের অভিষ্ট লক্ষ্যে, আপনারা শুধুমাত্র শরিক থাকার জন্য, তাদের বিরুদ্ধে আজকে আপনারা প্রতিবাদে মুখর হতে পারছেন না। কেন এই আইনের বিরুদ্ধে কোনও আন্দোলনের ডাক দিলেন না? কেন কোনও বাংলা বন্ধের কর্মসূচি করলেন না? যে বাংলা বন্ধ বামফ্রন্ট সরকারের, বিশেষ করে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির প্রতি বছর একটা রাজনৈতিক পার্বণের মতো ছিল।

[6-30–6-40 P.M.]

তা করলেন না কেন? একটা সামান্য মৌখিক প্রতিবাদ করে চুপ করে গেলেন। এই সঙ্গে পাশাপাশি ১১ই মে পশ্চিমবঙ্গের মাটিতে কি ঘটনা ঘটে গেল সেটা যদি আমরা দেখি তাহলে দেখব পশ্চিমবঙ্গের মাটিতে সার্বিকভাবে একটা চূড়ান্ত কলঙ্কময় রাজনীতি করেছে। এই সরকারের বিদ্যুত দপ্তরের মন্ত্রী এখানে উপস্থিত আছেন, এই সরকারের বিদ্যুৎ দপ্তর তার অধীনে যেসমস্ত কর্মচারী বন্ধুরা তাঁদের ন্যায়সঙ্গত অর্থনৈতিক দাবি-দাওয়ার ভিত্তিতে আন্দোলনের ডাক দিয়েচেন ১৭-১৮ই মে আজকে তার বিরুদ্ধে একটা সার্কুলার জারি করে বললেন বিদ্যুৎ দপ্তরের কোনও কর্মচারী ধর্মঘটে যেতে পারবে না ১৭-১৮ই মে, ধর্মঘটে যদি যায় তাহলে তাদের বিরুদ্ধে চূড়ান্ত শাস্তির ব্যবস্থা করা হবে, ডিসিপ্লিনারি অ্যাকশন নেওয়া হবে। এসমাতেও বলা নেই যে, একজন সরকারি কর্মচারী যিনি বিদ্যুৎ দপ্তরের অধীনে কাজ করেন তিনি ছুটি

নিতে পারবেন না, মেডিক্যাল লিভ নিতে পারবেন না। কোনও একজন সরকারি কর্মচারী যদি শারীরিক দিক থেকে চূড়ান্ত অসুস্থ হয়ে পড়েন তাহলে তিনি মেডিক্যাল লিভ নিতে পারবেন না ১৫ তেকে ২১শে মে পর্যন্ত। আমার যে মানসিকতার ভিত্তিতে যে রাজনৈতিক চিন্তাদারার ভিত্তিতে এই প্রস্তাব সমস্ত দলের সদস্যদের সমর্থন নিয়ে একটা প্রতিবাদের ঝড় তুলবে তার মূলে দাঁড়িয়ে ১১ই মে শাসক দল এই রাজ্যের বিদ্যুৎ দপ্তরের কর্মচারিদের ন্যায় সংগত আন্দোলনের পথকে যেভাবে গলা টিপে হত্যা করবার চেষ্টা করছে, তথাকথিত শ্রমজীবী মানুষের প্রতিনিধি হিসাবে শ্রমিকদের জন্য যেভাবে এই সরকার চোখের জল ফেলার চেষ্টা করেন তাতে সেই চোখের জল ফেলেন কি না, সন্দেহ আছে। এসমা সম্বন্ধে তাঁদের যে, বক্তব্য তার মধ্যে কতখানি সততা রয়েছে নিষ্ঠা রয়েছে যে সম্বন্ধে পশ্চিমবঙ্গের মানুষকে ভাবিয়ে তুলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রস্তাব রাখব সমস্ত দলের নেতৃত্বের কাছে যে মাননীয় সদস্য সুমন্ত বাবুর এই প্রস্তাবটা শুধু প্রস্তাব আকারে থাকলে হবে না, আসুন আজকে প্রস্তাব গ্রহণ করে আগামী দিনে বর্তমান কেন্দ্রে বন্ধু সরকার যে এসমা প্রয়োগ করচেন পেট্রোলিয়াম দপ্তরের অফিসার কর্মচারিদের ধর্মঘটের বিরুদ্ধে তার বিরুদ্ধে এক দিনের বাংলা বন্ধু ডাকুন, শিল্প দর্মঘট ডাকা হোক, তবেই প্রমাণিত হবে সমস্ত রাজনৈতিক দলগুলির একটা রাজনৈতিক সদিচ্ছা রয়েছে, তা না হলে প্রমাণিত হবে শুধুমাত্র রাজনৈতিক কিছু কথাবার্তা বলার জন্য এই প্রস্তাব নিয়ে আসা হয়েছে, তার মধ্যে কোনও রাজনৈতিক নিষ্ঠা, সততা, সারবত্তা নেই। আমরা মর্মাহত হই যখন আমরা ভাবি যে, শাসক দল এই রাজ্যে ১৩ বছর ধরে শ্রমিক আন্দোলনের নাম করে আজকে সরকারি ক্ষমতায় টিকে আছে তারাই সবচেয়ে বেশি করে শ্রমজীবী মানুষদের পিছন থেকে ছুরিকাঘাত করে। শুধু তাই কথার প্রতিবাদ নয়, কাজের মধ্য দিয়ে সেই প্রতিবাদ প্রতিফলিত হোক। শুধু বক্তৃতা নয়, প্রত্যক্ষভাবে বন্ধু সরকারের শরিক হয়ে একথা তাঁদের মুখে মানায় না। যদি শ্রমজীবী মানুষের প্রতিনিধিত্ব দাবি করেন তাহলে তার বিরুদ্ধে সোচ্চার প্রতিবাদ হিসাবে শিল্প ধর্মঘট এক দিনের ডাকা হোক। এই প্রস্তাবের মধ্যে এটা সংযোজন করতে আহ্বান রেখে দেবপ্রসাদ সরকার যে প্রস্তাব এনেছেন তার উপর সুমন্ত হীরা মহাশয়ের আক্ষরিক অর্থে সংশোধন গ্রহণ করতে পারছি না। তিনি যদি বলতেন এসমার বিরুদ্ধে বন্ধু সরকারের বিরুদ্ধে পশ্চিমবঙ্গের মামুষের আন্দোলনের সামিল হয়ে এক দিনের শিল্প ধর্মঘট করব, ১৭-১৮ই মে বিদ্যুৎ দপ্তরের ধর্মঘটের পরিপ্রেক্ষিতে চূড়ান্ত ভাবে যে নোটিশ জারি করা হয়েছে তার বিরুদ্ধে আমি সোচ্চার প্রতিবাদ করছি তবেই আজকে আপনার এই প্রস্তাব সার্থক হবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুমন্তবাবু, আপনার সংশোধনী শচীনবাবুকে দিয়ে মুভ করালে হবে না, আপনাকে মুভ করতে হবে। আপনি আপনার সংশোধনী মুভ করুন।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, সময় মতো উপস্থিত না থাকার জন্য আমি প্রথমেই ক্ষমা চেয়ে নিচ্ছি। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার এসমা প্রত্যাহারের দাবিতে যে বেসরকারি প্রস্তাব এখানে উত্থাপন করেছেন তার উপর আমি একটি সংশোধনী প্রস্তাব দিতে চাই। তার বক্তব্যের শেষ প্যারায় যেখানে আছে—"দাবি জানাচ্ছে" তারপর আমি এটা যুক্ত করতে চাই **"রাজ্য সরকারকে অনুরোধ করছে যে, ঐ আইন প্রয়োগ না করার যে নীতি তারা (মানে রাজ্য সরকার) অনুসরণ করে চলেছে। সেই নীতিতেই যেন অবিচল থাকেন।"**

আমার একটি ছোট্ট একটুখানি সংশোধনী—এটা কিন্তু অত্যন্ত গুরুত্বপূর্ণ সংশোধনী। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, গত ১২-১৩ বছর হল পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আছে। এই সরকার কখনও এসমা প্রয়োগ করেনি। এখানে বহু ধর্মঘট হয়েছে, বহু আন্দোলন, লড়াই, সঙ্গে সংগ্রাম এখানে চলেছে, কিন্তু তার বিরুদ্ধে এই আইন কখনও প্রয়োগ করা হয়নি। কাজেই হাউস থেকে আমরা এই দাবি জানাতে পারি। সুতরাং আমরা রাজ্য সরকারকে অনুরোধ জানাতে পারি যে, কোনও অবস্থাতেই যেন এই রাজ্যে এসমা প্রয়োগ করা না হয়, এই হচ্ছে আমাদের দাবি।

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার এসমা প্রত্যাহারের দাবিতে যে প্রস্তাব এনেছেন এবং মাননীয় সদস্য সুমন্তকুমার হীরা মহাশয় তার উপর যে সংশোধনী প্রস্তাব এনেছেন—এই সংশোধনী সহ প্রস্তাবটিকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। বিরোধী পক্ষের মাননীয় সদস্য মানস ভুঁইয়া যে কথাগুলি বললেন তাতে তাঁরা খুব লজ্জা পেয়েছে। কারণ, স্বাধীনতার পরবর্তি সময়ে ভারতবর্ষের গণতান্ত্রিক আন্দোলন, শ্রমিক আন্দোলনকে ধ্বংস করার জন্য, তাকে গলাটিপে মারার জন্য ভারত সরকার এই আইনটি করেছিলেন। কারা করেছিলেন? কংগ্রেস (আই) সরকার করেছিলেন। ১৯৮৯ সালের সেই কথা আমাদের মনে পড়ে। ১৯৮৯ সালে সারা ভারতবর্ষের গণতান্ত্রিক আন্দোলনকে স্তব্ধ করা জন্য, মানুষকে গলাটিপে মারার জন্য এসমা জারি করেছিলেন। এই এসমার কথা শুনে সারা ভারতবর্ষের গণতন্ত্রপ্রিয় মানুষ একটি ছড়া গেঁথেছিলেন। এসো মা, এসো মা, এসো মা বলে। তো মা এসেছিলেন। গ্রামগঞ্জ, শহরাঞ্চলের প্রত্যেকটি জায়গায় এসোছিলেন। কিন্তু সেই গণতন্ত্রপ্রিয় শ্রমজীবী মানুষ তাদের সেই আন্দোলন যাতে স্তব্ধ হয়ে না যায় সেইজন্য তারা প্রতিবাদ করেছিলেন। মা আসতে পারেননি। মাকে চলে যেতে হয়েছিল। মা চলে যেতে বাধ্য হয়েছিলেন। সারা ভারতবর্ষের মানুষ এসমা ফিরিয়ে দিয়েছিলেন। তারা এই এসমার বিরুদ্ধে প্রতিবাদ করেছেন। ১৯৭২ সালে সিদ্ধার্থশঙ্কর রায়ের রাজত্বের কথা আপনাদের মনে নেই? রজনী দোলুই আপনাদেরই দলের এম. এল. এ. ছিলেন। তাকে মিসায় গ্রেপ্তার করা হয়নি? সেই কথা আপনারা ভুলে গেছেন? এটা বেশি দিনের কথা নয়। আপনারাই এইসব কাজ করতে পারেন। কিন্তু আমরা মনে করি এটা করা উচিত নয়। দ্বিতীয়ত আপনি এখানে বললেন অয়েল ইন্ডিয়ার ক্ষেত্রে ধর্মঘটকে সম্বন্ধ করার জন্য কেন্দ্রীয় সরকার এসমা এনেছেন। কিন্তু এটা আপনাদের মনে রাখতে হবে যে, ভারতবর্ষে যেসমস্ত বামপন্থী দলগুলি আছে, অন্যান্য দলগুলি আছে, তারা ভারত সরকারের কাছে এর বিরুদ্ধে প্রতিবাদ করেছে। এই প্রতিবাদে তারা সাড়াও দিয়েছেন। তারা বলেছেন যে, এসমা আর চালু করবেন না।

[6 40 6 50 P.M.]

আপনারা কখনও এই আন্দোলনে সাড়া দেননি। ঐসব আন্দোলনে সাড়া না দিয়ে আপনারা কেবলমাত্র গণতন্ত্রকে ধংস করার জন্য চেষ্টা করে গেছেন। আপনি ১৭ এবং ১৮ তারিখে বিদ্যুৎ পর্যদে ধর্মঘটের প্রসঙ্গ তুলেছেন। সেখানে পশ্চিমবঙ্গে রাজ্য সরকার এবং বিদ্যুৎ মন্ত্রী মহাশয় চেষ্টা করছেন যে শ্রমিকদের স্বার্থে আলাপ আলোচনা করে এবং সেখানে

তাদের ন্যায়সঙ্গত দাবি যদি কিছু থাকে তা মেনে নিয়ে এই সমস্যার সমাধান করতে। শ্রমজীবী মা নুষের গণতান্ত্রিক আন্দোলনকে এই সরকার কখনই ধ্বংস করতে চায় না। সুতরাং এখানে যে প্রস্তাব আনা হয়েছে সংশোধনী সহ তা সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুহৃদ বসুমল্লিক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব এনেছেন সেটা আমি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, আজকে ভারতবর্ষের রাজনৈতিক পটভূমির পরিবর্তন হয়েছে এবং এসমা জারি করার একটা প্রবণতা রয়েছে এবং আইন করার প্রচেষ্টা হচ্ছে, আমি এর তীব্র বিরোধিতা করছি। স্যার, পৃথিবীতে কমিউনিস্ট দেশগুলিতে ধর্মঘট নিষিদ্ধ করা হয়। আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার রয়েছে। স্যার, আপনি জানেন যে, কয়েক বছর আগে কলকাতা পৌরসভাতে আই. এন. টি. ইউ. সি. ধর্মঘট করেছিল এবং সেই ধর্মঘট বাঞ্চাল করার জন্য বাইরে থেকে সমাজবিরোধী নিয়ে এসে সেখানে নির্যাতন করা হয়েছে সেই সমস্ত শ্রমিকদের। এখন ১৭-১৮ তারিখে যে ধর্মঘটের কথা বলা হচ্ছে রাজ্য বিদ্যুৎ পর্যদে সেক্ষেত্রে আমরা শুনেছি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে বলেছেন যে আপনি কড়া মনোভাব নেবেন না। আপনি সমস্ত শ্রমিক সংগঠনের সঙ্গে বসে আলোচনা করে ফয়সালা করার ব্যবস্থা করুন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অবস্থাটা বুঝতে পারছেন। স্যার, আমরা দেখেছি যে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি যখন ধর্মঘট ডাকে তা সে বিদ্যুতের ক্ষেত্রেই হোক বা জল, দুধের ক্ষেত্রেই হোক যেটা জামটিফায়েড কিন্তু অন্য শ্রমিক সংগঠন যেমন আই. এন. টি. ইউ.সি., আর. এস. পি. বা ফরোয়ার্ড ব্লকের সংগঠন তারা যখন ধর্মঘট ডাকেন তখন তার বিরোধিতা করেন। এই হচ্ছে মার্কসবাদি কমিউনিস্ট পার্টির একচেটিয়া শ্রমিক আন্দোলনের চেহারা। আজকে বিদ্যুৎ পর্যদে ধর্মঘট বানচাল করার জন্য সন্ত্রাস সৃষ্টি করা হচ্ছে এবং বলা হচ্ছে যে, সিটুর কর্মীরা দিনরাত পরিশ্রম করে বিদ্যুতের কাজ চালু রাখবেন। অদ্ভুত ব্যাপার। সারা বছর কাজ করেন না কেন? আজকে আই. এন. টি. ইউ. সি এবং অন্যান্য শ্রমিক সংগঠনের ডাকা ধর্মঘটকে বানচাল করার জন্য সিটু চক্রান্ত করে সন্ত্রাস সৃষ্টি করে এবং তাদের অন্যান্য সংগঠনকে নিয়ে এই ধর্মঘটকে ভাঙতে চাইছে। আমরা জানি যে, এই এসমাকে কেন্দ্র করে পশ্চিমবাংলায় বাংলা বন্ধ ডাকা হয়েছিল এবং এসমা শ্রমিক স্বার্থবিরোধী, এটা মানছি না, মানব না, ইত্যাদি কথা লিখে দেওয়ালগুলি ভরিয়ে দেওয়া হয়েছিল। বাংলা বন্ধে কয়েকশো কোটি টাকার লোকসান হয়েছিল। আজকে দিল্লিতে ভি. পি. সিং মন্ত্রিসভা ক্ষমতায় এসেছে এবং এসমা চালু করতে চাইছে। আপনারা প্রকারান্তরে তাকে সমর্থন করছেন। এই প্রসঙ্গে আপনাদের বলব, আপনাদের মুখপত্রে এবং আলিমুদ্দিন স্ট্রিট থেকে শুধু বিবৃতি দিয়ে আপনারা চাইছেন দায়িত্ব এড়িয়ে যেতে কিন্তু তা করলে হবে না। আমরা এর বিরুদ্ধে বাংলা বন্ধ ডাকব এবং আপনাদের তা সমর্থন করতে হবে। আজকে এসমার বিরুদ্ধে দেবপ্রসাদবাবু যে প্রস্তাব এনেছেন তা সমর্থন করছি এবং সুমন্ত হীরা যে সংশোধনী এনেচেন সে ব্যাপারে বলছি যে, এটাকে কার্যে রূপায়িত করতে হবে, শুধু বিবৃতি দিলেই হবে না। ১৯৮১ সালে যকন কেন্দ্রীয় সরকার 'এসমা' করেছিলেন তখন তার বিরুদ্ধে বাংলা বন্ধ হয়েছিল। আজকে সেই সি. পি. এম, সেই বামপন্থী সরকার কোথায় গেল? ১৩ বছর আপনারা পশ্চিমবঙ্গে রাজত্ব করছেন।

আপনাপরা শ্রমিক স্বার্থের কথা বলেন। আমি আপনারা চ্যালেঞ্জ জানাচ্ছি যে, রাজ্য বিদ্যুৎ পর্ষদের ধর্মঘট হবেই। আই এন. টি. ইউ. সি. থেকে সুব্রতবাবু টেলিফোনে আমাকে জানিয়েছেন যে, সেখানে আলাপ আলোচনা হচ্ছে কিভাবে ধর্মঘটকে এড়ানো যায় তা নিয়ে। কিন্তু এই মুহূর্তে বিদ্যুৎ পর্ষদে একটা সার্কুলার জারি করা হয়েছে এবং তাতে বলা হয়েছে যে, বন্ধ করা যাবে না। সেখানে কিছু শ্রমিক বলেছে যে তারা রাতদিন কাজ করে বিদ্যুৎ সরবরাহ অব্যাহত রাখবে। কেন এটা করা হয়েছে? ধর্মঘটতো শ্রমিকদের একটা গণতান্ত্রিক অধিকার, এটা তাদের দাবি-দাওয়া আদায়ের একটা হাতিয়ার। এই হাতিয়ার প্রয়োগ করার আগে যদি আলাপ-আলোচনার মাধ্যমে মীমাংসা হয়ে যায় তাহলে সেটাই হচ্ছে গণতান্ত্রিক পদ্ধতি এবং আমরাও সেটা চাই। এসমা আইনের সময়ে বলবেন যে, এটা শ্রমিক শোষণকারী আইন, এই আইনের বিরুদ্ধে সোচ্চার হওয়া দরকার, কিন্তু এখন আমরা কি দেখছি? মার্কসবাদী কমিউনিস্ট পার্টি ১৯৮৩ সালে বাংলা বন্ধ ডেকেছিল এই এসমার বিরুদ্ধে। আমরা আশা করব যে, পশ্চিমবঙ্গে আবার তারা বাংলাবন্ধ ডেকে প্রমাণ করবেন যে, শ্রমিকদের স্বার্থে, কলকারখানা চালু রাখার স্বার্থে, শ্রমিকদের দাবি-দাওয়া আদায় করার জন্য এই ধর্মঘট নামক যে অস্ত্র যে হাতিয়ার সেটাকে তারা অব্যাহত রাখবেন। আজকে ভারতবর্ষে অগণতান্ত্রিক কাজ করার বিরুদ্ধে, এসমার বিরুদ্ধে আবার তারা বাংলাবন্ধ ডাকবেন, বন্ধু সরকারের বিরুদ্ধে আন্দোলন করবেন। বন্ধু সরকারের যে শিল্প এবং শ্রমনীতি তার বিরুদ্ধে বাংলাবন্ধ করবেন এই এসমার বিরোধিতা করে। আমি দেবপ্রসাদ সরকারের প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাত্ত্বিককুমার রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার যে মোশন এনেছেন এবং মাননীয় সদস্য সুমন্ত হীরা মহাশয় তার উপরে যে অ্যামেন্ডমেন্ট এনেছেন, আমি দুটোকেই সমর্থন করে কয়েকটি কথা এখানে বলতে চাই। আমরা দেখছি যে, কংগ্রেস থেকে অনেক আপত্তি করা হয়েছে, তাদের শুভবুদ্ধি হয়েছে। কিন্তু এই আইন ১৯৫১ সালে হয়েছিল। তখন তারা আপত্তি করেননি কেন? আপনারা ধর্মঘট করতে চান করবেন। বন্ধু সরকার এটা করছে অন্যায় করছে। আমরা জানি বন্ধু সরকার কিভাবে হয়েছে। কিছু দলত্যাগীদের নিয়ে এই অকংগ্রেসি সরকার তৈরি হয়েছে কিন্তু এদের ক্যারেক্টার বদলায়নি। আমরা তাদের সঙ্গে আছি। কিন্তু প্রশ্ন হচ্ছে কতক্ষণ আছি? আমি একথা বলতে চাই যে জনবিরোধী যেসব কাজ হবে তাতে আমরা সমর্থন করব না। কালকে আমাদের বামফ্রন্টের চেয়ারম্যান একথা পরিষ্কার করে ঘোষণা করেছেন যে, বন্ধু সরকার হলেও তারা যদি অন্যায় করে তাহলে তা আমরা সহ্য করব না। আমি তীব্রভাবে ঘোষণা করছি যে, অন্যায় হলে তার প্রতিবাদ নিশ্চয়ই আমরা করব। বন্ধু সরকার যতক্ষন অন্যায় না করে চলবে ততক্ষন পর্যন্ত তাদের আমরা সমর্থন করব। যতক্ষন পর্যন্ত গরিব মানুষের উপরে আঘাত আসবে না ততক্ষন পর্যন্ত আমরা তাদের সঙ্গে আছি। আজকে এই কালা কানুন প্রয়োগ করা উচিত নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কথা হচ্ছে, বন্ধু সরকার হয়েছে, বন্ধুত্ব করেছি। একটা কথা আছে, দোস্তি করনা আসান হ্যায়, লেকিন নিভানা মুশকিল হ্যায়। বন্ধুত্ব করা সহজ কিন্তু সেটাকে কন্টিনিউ করা মুশকিল। তাই আজকে আমরা প্রধানমন্ত্রীর কাছে বলেছি যে, যদি বামফ্রন্টের সমর্থন চান তাহলে এইসব আইন কোনও মতেই প্রয়োগ করবেন না তাহলে তার জন্য আমরা ব্যবস্থা নেব।

[6-50—7-00 P.M.]

আজকে এত দরদ উথলে উঠল কেন, আমরা সেই এমার্জেন্সির কথা ভুলে যাইনি। তখন তো আপনারা কোনও প্রতিবাদ করেননি? আজকে কেন আপনাদের চোখ দিয়ে কুম্ভীরাশ্রু গড়াচ্ছে, এটা একটা ভাবনার বিষয়। আমার কথা হচ্ছে যেভাবে এটা প্রয়োগ হয়েছে, এটা আমরা সমর্থন করি না। আমাদের বামফ্রন্টের চেয়ারম্যান তিনি পরিষ্কার ভাবে ঘোষণা করেছেন মিটিং-এ যে, আমরা এটাকে সমর্থন করি না। বিদ্যুতে কি হয়েছে? আপনারা স্যাবটেজ করবেন, আর আমরা ছেড়ে দেব, তা চলবে না। জেনে রাখুন স্যাবটেজ করা চলবে না। তাই আমি বলছি, সোজা রাস্তায় আসুন, সরকারকে বিব্রত করবার চেষ্টা করবেন না, অনেক সমস্যা আছে, তা আলোচনার মাধ্যমে সমাধান করা হবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব এনেছেন এবং সুমন্ত বাবু যে সংশোধনী এনেছেন, তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। সুহৃদ বাবু যখন তাঁর বক্তব্য রাখছিলেন, তখন একদিকে আমি যেমন দুঃখ পাচ্ছিলাম, তেমনি আর একদিকে হাসি পাচ্ছিল। অধ্যাপক মানুষ বলছেন যে, কেন্দ্রীয় সরকার এসমা করছে। উনি ভুলে গেছেন ডি. আই. আর., নাসা, মিশা, এসমা, সবই তাদের যুগের তৈরি। তাদের যুগেই বীজটা ওরা বপন করেছিলেন। এখন ওরা ভয় পাচ্ছেন, এই কারণে যে, বীজটা ওরা বপন করেছিলেন, তার ফল যদি হয় তাহলে তাদের ক্ষতি হবে। সেইজন্য এটাকে আজকে সমর্থন জানাচ্ছেন। আজকের দিনে শ্রমিকরা কলকারখানায় কাজ করবেন এবং তারা একটা গণতান্ত্রিক অধিকার চায়, তাদের ন্যায্য দাবি দাওয়া আদায়ের জন্য তারা আন্দোলন করবে, তাদের ন্যায় সঙ্গত অধিকার তারা প্রতিষ্ঠা করবে। কিন্তু কেন্দ্রীয় সরকার ঐ বড় লোকদের পেটোয়া ছিল, প্রাক্তন কেন্দ্রীয় সরকার, কংগ্রেস সরকার, তারা সেই বড় লোকদের দারোয়ান এবং চৌকিদার হিসাবে কাজ করত, তাদের রক্ষা করার জন্য কখনও এসমা, কখনও মিসা, বিভিন্ন ধরনের শ্রম বিরোধী কালা কানুন তারা চালু করেছিলেন যাতে সাধারন শ্রমিক শ্রেণীকে দাবিয়ে রাখা যায়। তাদের কাছ থেকে সুযোগ সুবিধা নেবার উদ্দেশ্য নিয়ে তারা এইসব বিরোধী আইন চালু করেছিলেন। স্বাধীন দেশে এই রকম একটা জনবিরোধী, শ্রম বিরোধী, মজুর বিরোধী নীতি, শ্রমিকদের বিভিন্ন স্বার্থের সঙ্গে যেসব নীতি জড়িত আছে, তাদের দাবি দাওয়ার ব্যাপারটা জড়িত আছে, তাদের বিরুদ্ধে আইন তৈরি করেছিলেন। সাত্বিক বাবু যা বললেন, আমিও তাই বলছি, কেন্দ্রের বর্তমান সরকারকে আমরা সমর্থন করছি ঠিকই কিন্তু তাদের মানসিকতা কতটা পরিবর্তন হয়েছে জানি না, সুতরাং এই মানুষগুলো যদি সেই আইনটাকে ধরবার চেষ্টা করেন, তাহলে খুব অন্যায় হবে। সুতরাং দেবপ্রসাদ বাবু যে মোশনটা এনেছেন, এটার যৌক্তিকতা আছে। এই আইনকে যদি পুনরাবৃত্তি ঘটে তাহলে আমি মনে করি আজকে থেকে ১০০ বছর আগে আমেরিকায় ৪ঠা মে তারিখে। আমরা জানি বহু বছর আগে ৪ঠা মে তারিখে আমেরিকায় শ্রমিকরা ন্যায্য নির্দিষ্ট সময় কাজ করার দাবি জানিয়ে আন্দোলন করেছিল বলে তাদের হত্যা করা হয়েছিল। আমাদের দেশেও এরকম বহু হত্যাকান্ড সংগঠিত হয়েছে। আবার যাতে আমাদের সেই হত্যার যুগে ফিরে যেতে না হয় তার জন্যই এই প্রস্তাবের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে সাবধান করে দেওয়া হচ্ছে।

আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছি 'এসমা'-র মতো শ্রমিক বিরোধী কালা কানুনটি প্রত্যাহার করে নেওয়া হোক। আমাদের পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর থেকে আজ পর্যন্ত 'এসমা' সহ কোনও কালাকানুন প্রয়োগ করা হয়নি। কারণ আমরা জানি পশ্চিমবঙ্গের জনগণ সব রকম কালাকানুনের বিরুদ্ধে এবং পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারও সব রকম কালাকানুনের বিরুদ্ধে। আমাদের বামফ্রন্ট সরকার শ্রমিক দরদি সরকার। এই সরকার শ্রমিকদের সংগ্রামের হাতিয়ার এবং শ্রমিকদের চোখের মণি। সুতরাং এই সরকার শ্রমিকদের স্বার্থ রক্ষার জন্য বদ্ধপরিকর। অতএব এখানে কারও কোনও আশঙ্কার কারণ নেই। হয়ত দেবপ্রসাদ বাবুর কলম ছুটে গেছে বা তিনি ভুলে গিয়েছিলেন, তাই সুমন্তবাবুকে স্মরণ করিয়ে দিতে হচ্ছে। কংগ্রেস পক্ষ আজকে ভীত হতে এই প্রস্তাবকে সমর্থন করছেন। কারণ বর্তমানের নতুন কেন্দ্রীয় সরকার যদি এইসব কালাকানুন প্রয়োগ করেন, তাহলে ওঁরা হয়ত ধরা পড়বেন, সেইজন্য তাড়াতাড়ি আমাদের এই প্রস্তাবকে সমর্থন করছেন। তথাপি সমর্থন করছেন বলে আমি ওঁদের ধন্যবাদ জানাচ্ছি। অবশ্য সমর্থন করতে গিয়েও ওঁরা কিছু কিছু সমালোচনা করে ফেললেন, এখানে সমালোচনার কি আছে তা তো আমি বুঝতে পারলাম না! বামফ্রন্ট সরকার কখনও এটা মেনে নেয়নি, নিচ্ছে না। বামপন্থী নেতারা—সুদুর গ্রামাঞ্চলে পর্যন্ত সর্বত্র সব সময় এর বিরোধিতা করেছে, এর বিরুদ্ধে আন্দোলন করেছে, সংগ্রাম করেছে। এটা আমাদের সব সময়ের দাবি যে, 'এসমা'র মতো সমস্ত কালাকানুন প্রত্যাহার করা হোক। আমরা কখনই 'এসমা' মানি না। অথচ ওঁরা এইসব আইন তৈরি করেছিলেন এবং বিভিন্ন সময়ে নিজেদের রাজনৈতিক স্বার্থে প্রয়োগ করেছিলেন। বিগত বন্ধের সময় আমরা যখন 'এসমা'র বিরুদ্ধে স্লোগান দিয়ে গ্রামেগঞ্জে মিটিং করেছি, তখন ওঁরা দলে দলে লোক নামিয়ে আমাদের ওপর হামলা করেছেন। আজকে এটা ওঁরা অস্বীকার করতে পারবেন? আমি স্বয়ং ভুক্তভোগি। আমি যখন ঔরঙ্গাবাদে বন্ধের পক্ষে মিছিল বের করেছিলাম তখন ওঁরা—ওঁদের পার্টির লোকেরা আমাকে আক্রমণ করেছিল। আমি ওঁদের আক্রমণের জ্বলন্ত প্রমাণ। ওঁরা 'এসমা' তৈরি করে রেখে গেছেন, সেজন্য ওঁদের ধন্যবাদ। সেই জল খেলেন, তবে হাতীর মতো ঘোলা করে খেলেন। স্বচ্ছ জল খাওয়ার ওঁদের অভ্যাস নেই, তাই জল ঘোলা করে খেলেন। যাই হোক, খেয়েছেন, সেজন্য ধন্যবাদ জানাচ্ছি। এবং 'এসমার মতো আইন প্রত্যাহার করার জন্য দেবপ্রসাদ বাবু যে নন-অফিসিয়াল রেজলিউশন নিয়ে এসেছেন, সেজন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি এবং তার ওপর আমাদের সুমন্তবাবু যে সংশোধনী নিয়ে এসেছেন—সেই সংশোধনটি খুবই ন্যায়সঙ্গত—তার জন্য তাঁকেও ধন্যবাদ জানাচ্ছি। দেবপ্রসাদ বাবুর প্রস্তাবটিকে সুমন্তবাবু সংশোধনী সহ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় দেবপ্রসাদ সরকার 'এসমা' সম্পর্কে যে মোশন মুভ করেছেন তাকে মাননীয় সদস্য সুমন্ত হীরার সংশোধনী সহ সমর্থন করছি। আজকে আমরা দেখছি আমাদের বিরোধী বন্ধুদের এই কালাকানুন সম্বন্ধে একটু শুভ-বুদ্ধির উদয় হয়েছে, তাই তাঁরা এই প্রস্তাবকে সমর্থন করছেন। কিন্তু আমরা বামপন্থীরা জন্মলগ্ন থেকেই কালাকানুনের বিরুদ্ধে **(কংগ্রেস বেঞ্চ থেকে একটি ধ্বনি ঃ আহা!)** আহা করবেন না সত্যবাবু। বামপন্থীরা জন্মলগ্ন থেকেই কালাকানুন বিরোধী।

[7-00—7-10 P.M.]

জন্ম লগ্ন থেকে এই জাতীয় কংগ্রেস যখন থেকে ভারতবর্ষের শাসন গদিতে প্রতিষ্ঠিত হয়েছে তখন থেকেই এই কালা কানুন চালু এবং লাগু করা হয়েছে। মাননীয় সত্যবাবু একটু শুনুন, আপনারা যখন বলেন আমরা তো বিরোধিতা করি না। এই কালাকানুনের সঙ্গে ভারতের প্রথম প্রধানমন্ত্রী মাননীয় জওহরলাল নেহেরু সর্বভারতীয় ঐতিহাসিক রেল ধর্মঘট—রেল ধর্মঘট সম্ভবত ৫৯ সালে হয়েছিল—আপনাদের মাননীয় সদস্য মানসবাবু তখন রাজনীতি করতেন কি না জানি না তবে মাননীয় সদস্য জ্ঞানসিং সোহনপাল মহাশয়ের মনে আছে খড়্গপুর রেল স্টেশনে আমরা যখন ধরা পড়ি মেদিনীপুর জেলে নিয়ে যাওয়া হয় সারা ভারতবর্ষের হাজার হাজার রেল শ্রমিক কারাগারে গিয়েছিল। ভারতবর্ষের প্রথম প্রধানমন্ত্রীর আমলে কালা কানুন জারি করা হয় এবং তাঁর সুযোগ্য উত্তরাধিকারীর আমলে কালা কানুন পূর্ণাঙ্গভাবে রূপ গ্রহণ করে। শ্রমতী ইন্দিরা গান্ধীর আমলে কোনটা বাকি ছিল? ধর্মঘট নিষিদ্ধ থেকে আরম্ভ করে ঐ কালাকানুনের জোরে মিসা, নাসা, এমসা কি না করা হয়েছিল। ডি. আই. অ্যাক্ট বি. ডি. অ্যাক্ট সবকিছুই প্রয়োগ করা হয়েছিল। কিন্তু আপনাদের মুখে আজ এর বিরুদ্ধে কথা শুনছি কেন? আপনারা তো সরকারে, রাজ্যে, কেন্দ্রে, মাঝে, ধারে, উত্তরে, দক্ষিণে, ডাইনে, বাঁয়ে সর্বত্রই তো ছিলেন সারা ভারতবর্ষ জুড়ে, কই তখন তো কোনও রকম প্রতিবাদের কথা আপনাদের মুখে শুনিনি। দিনের পর দিন বেআইনি ভাবে বিনা বিচারে বামপন্থীর সভ্য-রা আটক হয়েছিলেন। খাদ্য, রেল, শিক্ষক—সত্যপ্রিয় রায় মহাশয় মারা গেছেন—ছাত্র আন্দোলন থেকে আরম্ভ করে কোনও আন্দোলন দমন করা না হয়েছিল এই আইনের মাধ্যমে? বিদ্যুৎ বিদ্যুৎ করছেন, বিদ্যুতে কি হয়েছে? পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী বিদেশে যাবার আগে নির্দেশ দিয়েছেন বেঙ্গল এনামেলে নোটিশ দিয়ে বলেছেন যে, চালু করুন। আমি যেটা বলতে চাই মাননীয় সুমন্ত হীরা মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাব কেন এনেছেন সেটা বুঝতে হবে। বামপন্থীরা চরিত্র হারায় না। পরশু দিনের একটা কথা মনে করুন, এই এসমার বিরুদ্ধে সি. পি. এম., সি. পি. আই. আর. এস. পি., ফরওয়ার্ড ব্লক সকল বামপন্থী দলই বন্ধু সরকারের সমালোচনা করেছেন। বলেছেন এটা উইথড্র করে নিতে হবে। আমাদের বামপন্থীদের চরিত্র বদলায় না। কংগ্রেস সরকার চালু করেছিলেন, প্রথম প্রধানমন্ত্রী মাননীয় জওহরলাল নেহেরুর আমলে প্রবর্তিত হয়েছিল, মাননীয় ইন্দিরা গান্ধীর আমলে পূর্ণাঙ্গ রূপ নিয়েছিল, মহামান্য রাজীব গান্ধীর আমলে একেবারে ১৬ কলায় পূর্ণ হয়েছিল। আমরা তাকে আর লাগু করতে চাই না, তাই সংশোধনী এনেছেন। আমি আশা করি সভায় সব বন্ধুরা এতে অনেক জল ঢেলেছেন, এখন আর কিছু করবেন না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেবপ্রসাদ বাবু যে প্রস্তাব এনেছেন এবং সুমন্তবাবু তার যে সংযোজনী এনেছেন তাকে আমি সমর্থন করছি। আমি একটি কথা বলে রাখি যে, বামফ্রন্টের বামপন্থী পার্টিগুলিই শুধু নয়, আমাদের রাজ্যের সাধারণ মানুষ যাঁরা তাঁরাও বরাবর কংগ্রেস সরকারের আমলে যেসব আটক আইন পাস করা হয়েছিল তার বিরুদ্ধে প্রতিবাদ করেছেন, তার বিরুদ্ধে তাঁরা সংগ্রাম করেছেন। তার জন্য অনেক নির্যাতনও সহ্য করতে হয়েছে। মিসা, এসমা, নাসা—এর ইতিহাস সকলেরই জানা আছে।

আমাদের যুক্তফ্রন্ট এখানে আসার পর বিরোধী পক্ষের অনেক কর্মী, যাঁদের মিসায় আটকে রাখা হয়েছিল, তাঁদের জেল থেকে মুক্তি দেওয়া হয়েছিল। এসব কথা পুরানো কথা। যাইহোক, আমাদের এখানে এর আগেও লোকে রানিং স্টাফদের স্ট্রাইকের সময় তাঁদের কর্মী নেতাদের গ্রেপ্তার করবার প্রস্তাব তদানিন্তন কেন্দ্রীয় সরকার পাঠিয়েছিলেন, কিন্তু আমাদের সরকার সেই প্রস্তাব অগ্রাহ্য করেছেন। ব্যাঙ্ক কর্মীদের যে ধর্মঘট হয় তখনও এখানে বলা হয়েছিল মিসা এসমায় আটক করুন, কিন্তু আমাদের সরকার তা করেননি। বিভিন্ন সময় আমাদের সরকারি কর্মীরা যেসব আন্দোলন করেছেন, সেক্ষেত্রে অন্য রাজ্যে নিবর্তনমূলক আইন প্রয়োগ করা হয়েছে, কিন্তু পশ্চিমবঙ্গে সেটা হয়নি এবং সেটা হবেও না। এ বিষয়ে সন্দেহ করবার কারণও নেই। সুমন্তবাবুকে এটুকু আশ্বাস দিতে পারি, এ বিষয়ে তাঁর আতঙ্কের কোনও কারণ নেই। এর বিরুদ্ধে ভারতবর্ষের যেখানে যখন যাঁরা সংগ্রাম করছেন পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তাঁদের সেই সংগ্রামকে সমর্থন করেছেন। সেদিক থেকে এই আইন এখানে প্রয়োগ হবার মতো কোনও আশঙ্কা নেই। ইতিমধ্যে আমরা এটাও দেখেছি, আরও কতগুলো আইন যা করা হয়েছিল, যেমন—হাসপাতালে ধর্মঘট রোধ করবার যে আইন করতে গিয়েছিলেন রাজীব গান্ধী, সেই আইন বাতিল হয়ে গেছে। তার বিরুদ্ধে প্রতিবাদ হয়েছে। আমি কিছুদিন আগে লেবার কনফারেন্সে গিয়েছিলাম। সেখানে কেন্দ্রীয় শ্রমমন্ত্রীর সঙ্গে আমার কথাবার্তা হয়। সেখানে শ্রমমন্ত্রী কথা দিয়েছেন যে, ঐ আইন আর ফিরিয়ে আনা হবে না এবং যদি অন্য কোনও আইন করাও হয় তাতে ঐসব বিধান থাকবে না। তিনি আরও জানান যে, শ্রমিক কর্মচারিদের আন্দোলন কেড়ে নেবার জন্য যে ট্রেড ইউনিয়ন অ্যামেন্ডমেন্ট বিল সেটাও প্রত্যাহার করা হবে। সেখানে সিদ্ধান্ত হয়েছে এবং ঘোষণা করা হয়েছে যে, সেই অনুযায়ী ব্যবস্থা নেওয়া হচ্ছে। আমি আশা করছি, এসমা মিসা ইত্যাদি আইন যেগুলো আছে সেগুলো রিপিল হবে। পশ্চিমবঙ্গের বিরুদ্ধে ধর্মঘট করবার কথা, কিন্তু যা নেই তার বিরুদ্ধে ধর্মঘট করবেন কি করে? কাজেই অন্য একটা উদ্দেশ্য নিয়েই এসব বলা হচ্ছে। একটা বিশৃঙ্খলা যাতে পশ্চিমবঙ্গে সৃষ্টি করতে পারেন তার জন্যই এসব বলা হচ্ছে। এসমা যদি এখানে প্রয়োগ হত তাহলেও হত। যা হোক, এখানে একটি কথা উঠেছে অয়েল ধর্মঘট নিয়ে। যদিও কেন্দ্রীয় মন্ত্রী সেটা বলে ভুলই করেছেন, কিন্তু পরবর্তী কালে লোকসভায় তার সমালোচনাও হয়েছে। আমাদের মুখ্যমন্ত্রীও প্রকাশ্যে বলেছেন যে, এসমা ইত্যাদি প্রয়োগ করা ঠিক নয়।

[7-10—7-20 P.M.]

কিন্তু কংগ্রেস আমলে এর জন্য ধর্মঘট করতে হয়েছে, গুলি খেতে হয়েছে তখন মানুষকে। তখন এই আইনগুলো প্রত্যাহার করা হয়নি। ওঁরা এর জন্য প্রতিবাদ করার সাহস পর্যন্ত করেননি। আজকে ওঁদের এটা স্বীকার করা উচিত। ওঁরা ভুল বুঝতে পেরেছেন। এইসব আইনের বিরুদ্ধে কথা বলার যে সাহস সেটা পেয়েছেন—এটা পরিবর্তিত অবস্থার জন্য, বামফ্রন্ট এখানে থাকার জন্য সম্ভব হচ্ছে। এখানে বিদ্যুৎ কর্মীদের ধর্মঘটের কথা উঠেছে। বিদ্যুৎ কর্মীদের এই যে ধর্মঘট এটা সম্পূর্ণ যৌক্তিক, এটা নিষ্প্রোয়জন। গণতান্ত্রিক অধিকার মানে এই নয় যে যা খুশি তাই করবে, যে যা খুশি তাই করতে পারে, তা হবে না। এই অধিকার আপনারা লঙ্ঘন করেছেন। এই অধিকার নিয়ে মানুষের অনেক ক্ষতি করেছেন। এই জিনিস করতে দেওয়া হবে না। এটা হচ্ছে গণতন্ত্রকে ধ্বংস করার চেষ্টা। ফ্যাসিজম দেখা

গেছে আপনাদের আমলে। ফ্যাসিজম করতে গিয়েছিলেন আপনারা, সেজন্য দেশটা জঙ্গলে পরিণত হয়েছিল। সারা ভারতবর্ষে ফ্যাসিজম প্রতিষ্ঠা করার যে ষড়যন্ত্র তাকে মানুষ পরিত্যাগ করেছেন। এসমাকে আমরা ফিরিয়ে আনব না। বিদ্যুৎ কর্মীরা আজকে যা পাচ্ছেন, অন্যান্য সরকারি কর্মচারিরা শিক্ষকরা আজকে যা পাচ্ছেন তা তাঁরা কোনওদিনও সেই জিনিস কল্পনা করতে পারেননি। তা সত্ত্বেও আমরা বলেছি, আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন, বিদ্যুৎমন্ত্রী বলেছেন যে, আমরা চেষ্টা করছি। যদি কিছু অভিযোগ তাঁদের থাকে, বক্তব্য থাকে তাহলে সেগুলোকে আলাপ আলোচনার মাধ্যমে মীমাংসা করার চেষ্টা করুন। তার জন্য ধর্মঘট করতে যাবেন না মানুষের জীবনকে বিপন্ন করতে যাবেন না। সেটা যদি কেউ করেন তাহলে সেটা অযৌক্তিক এবং কাজ না করলে মাইনে কাটা যাবে। আমাদের দেশের যে আইন আছে সেই অনুযায়ী কাজ না করলে মাইনে কাটা যাবে। বিদ্যুৎমন্ত্রী এই কথা বলে কোনও অন্যায় করেননি। তবে আমি এখন যে সমস্ত ইউনিয়ন ধর্মঘটের সিদ্ধান্ত নিয়েছেন তাঁদের কাছে এই সভা থেকে আবেদন করব যে তাঁরা ধর্মঘট থেকে বিরত থাকবেন। তাঁদের মূল দাবি-দাওয়া পে-কমিটিতে স্বীকৃত হয়েছে। তাঁদের যদি অন্য কথা থাকে তাহলে সেগুলো আলাপ আলোচনার মাধ্যমে মীমাংসা করা যেতে পারে। সেদিক থেকে আমি তাঁদের কাছে আবেদন করব, তাঁরা যেন ধর্মঘটের দিকে না যান রাজ্যের কথা ভেবে, রাজ্যের স্বার্থের কথা ভেবে। এই কথা কয়টি বলে দেবপ্রসাদ সরকার যে প্রস্তাব এনেছেন এবং মাননীয় সুমন্তরাবু যে সংশোধনী এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এসমা প্রত্যাহার করার দাবি নিয়ে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে মাননীয় সদস্যরা সকলেই তাকে সমর্থন করেছেন আমি সেইজন্য তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। আপনি জানেন স্যার, শ্রীমতী ইন্দিরা গান্ধী ১৯৭৭ সালের নির্বাচনে পর্যুদস্ত হওয়ার পর দেশের মানুষকে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, জরুরি অবস্থা আর তিনি ফিরিয়ে আনবেন না। ১৯৮০ সালে ক্ষমতায় আসার পর আনুষ্ঠানিক ভাবে জরুরি অবস্থা প্রবর্তন আর করেননি ঠিকই কিন্তু '৮০ সালে জাতীয় নিরাপত্তা আইন, ১৯৮১ সালে নাসা, এসমা ইত্যাদি তিনি প্রণয়ন করেছিলেন। কিন্তু বর্তমানে কেন্দ্রে অধিষ্ঠিত যে রাষ্ট্রীয় মোর্চা সরকার, যে সরকার তাঁদের নির্বাচনী ইস্তাহারের মধ্যে দিয়ে গণতান্ত্রিক ব্যবস্থাকে পুনরুজ্জীবন করার প্রতিশ্রুতি দিয়ে ক্ষমতায় এসেছেন, সেই সরকারের পক্ষ থেকে এই ধরনের কালাকানুন প্রয়োগ করা নিশ্চয়ই বাঞ্ছনীয় নয়। আমরা জানি ইতিমধ্যে ৫৯তম সংশোধনী আইন প্রত্যাহার করে নিয়েছেন এবং ট্রেড ইউনিয়ন শিল্প বিরোধী সংশোধনী বিল প্রত্যাহার করার কথা ঘোষণা করবেন বলেছেন। এটা খুবই উপযুক্ত দাবি বলে আমি মনে করি। তেল কোম্পানির যে অফিসাররা ধর্মঘট করেছেন তাদের বিরুদ্ধে যে এসমা প্রয়োগ করার কথা বলেছেন তার জন্য যে সমালোচনা হয়েছে এবং প্রতিবাদ হয়েছে সেটা খুবই যুক্তিযুক্ত হয়েছে। আজকে এই এসমার 'কালাকানুন' এই সরকারের আমলে প্রয়োগ করার কোনও যুক্তিসঙ্গত কারণ নেই। সুতরাং অত্যন্ত যুক্তিসঙ্গত ভাবেই এই এসমা প্রত্যাহারের যে দাবি উত্থাপিত হয়েছে আশা করি তা সকলেরই সমর্থিত হবে। আজকে মাননীয় সদস্য সুমন্ত হীরা যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তা টেকনিক্যালি বা আক্ষরিক অর্থে সমর্থন করছেন। যদিও ইনস্পিরিটের ক্ষেত্রে রিজার্ভেশন আছে। টেকনিক্যালি বা আক্ষরিক কথায় সমর্থিত। অর্থাৎ

কথাটা এইভাবে বললেই যুক্ত হবে যে, এসমা আক্ষরিক অর্থে প্রয়োগ করা হয়নি কি কার্যকর ক্ষেত্রে যে যে পদক্ষেপগুলি বামফ্রন্ট সরকার নিয়েছেন সেটা কিন্তু এই স্পিরি থেকেই বোঝা যাচ্ছে। তার বহু নিদর্শনও আছে, যথা অতীতে সাঁওতালডিহিতে পুলিশে অত্যাচার, পোর্টে শ্রমিকদের গুলি করে হত্যা করা এবং অতি সম্প্রতি বিদ্যুৎ ধর্মঘটের ক্ষে যেভাবে বিদ্যুৎ মন্ত্রী বিবৃতি দিলেন, যেভাবে বললেন যে, তারা ধর্মঘট করলে তাদের ছাঁট করা হবে, তাদের ট্রান্সফার করা হবে এগুলো কিন্তু ইনস্পিরিট 'এসমা' প্রয়োগ করার কথ আমার পূর্ববর্তি বক্তা এই বিদ্যুৎ ধর্মঘটকে ন্যায়সঙ্গত আন্দোলন নয় বললেন। কেন তি একথা বললেন—যেহেতু এই আন্দোলনকে তার সরকার সমর্থন করছেন না। কিন্তু এক্ষে আমার বক্তব্য, একমাত্র সিটু ছাড়া সমস্ত ট্রেড ইউনিয়ন এই দাবিগুলো সমর্থন করেছে সেখানে দাবিগুলি কি দেখুন—পে-কমিশনের যে বৈষম্যমূলক আচরণ, যেখানে অফিসার হাজার হাজার টাকা পাবেন আর অফিসার এবং শ্রমিক কর্মচারিদের মধ্যে যে বেতনের বির ফারাক পে-কমিশনে করা হয়েছে, এই বৈষম্যতার বিরুদ্ধেই তারা আন্দোলন করছেন। তারপ হাজার হাজার যে পোস্ট অবরুদ্ধ করা হয়েছে তার বিরুদ্ধে আন্দোলন করেছেন। এটা অত্য ন্যায়সঙ্গত দাবি এবং তার ভিত্তিতেই তারা আন্দোলন করেছেন। তাদের এই ব্যাপারে হুমি দেওয়া হয়েছে যে, ধর্মঘট করলে তাদের ছাঁটাই করা হবে এবং ট্রান্সফার করা হবে। এইভা ঠিক শিক্ষক সংগঠনও আন্দোলন করেছেন, তাদের বয়সসীমার পরিপ্রেক্ষিতে এবং তাদে প্রতি যে অ্যাটিচুউড নেওয়া হয়েছে, যে কুরুচিপূর্ণ অশালীন মন্তব্য করা হয়েছে এবং কালিমা তাদের উপরে লিপ্ত করা হয়েছে এটা খুবই দুঃখজনক। পশ্চিমবঙ্গের বিভিন্ন শিক্ষ সংগঠনের মন্তব্য উপেক্ষা করে তাদের উপরে জোর করে একটা নীতি চাপিয়ে দিতে চাইছে এইগুলো কিন্তু ঠিক এসমার সঙ্গে সঙ্গতিপূর্ণ নয়। কাজেই এই এসমা প্রয়োগ করার ক্ষে এবং এই বিভিন্ন ধরনের এসমা প্রয়োগ করার বিষয়টা নট অনলি ইন লেটার বাট ই স্পিরিট বলে আমি মনে করি। আশা করি এইদিক থেকে যে অ্যামেন্ডমেন্ট এনেছেন গ্রহণযোগ্য হওয়া উচিত। ঐক্যের স্বার্থে এই অ্যামেন্ডমেন্ট গ্রহণ করা দরকার। এই বলে এ প্রস্তাবকে সমর্থন করে এবং সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The Amendment of Shri Sumanta Kumar Hira that—

In the last line of the last paragraph after the word "জানাচ্ছে" th following be added—

"এবং রাজ্য সরকারকে অনুরোধ করছে যে ঐ আইন প্রয়োগ না করবার যে নীি তাঁরা অনুসরণ করে চলেছেন সেই নীতিতে যেন অবিচল থাকেন।"

was then put and agreed to.

The motion of Shri Deba Prasad Sarkar, as amended, that—

"এই সভা অবগত আছে যে, ১৯৮৯ সালে প্রবর্তিত অত্যাবশ্যকীয় সেবা সংরক্ষ আইন বা "এসমা" (The Essential Services Maintenance Ac সরকারের হাতে যেকোনও ধর্মঘট বেআইনি ঘোষণা করার অবাধ ক্ষমতা অ

করেছে এবং দেশের শ্রমজীবী তথা গণতন্ত্রপ্রিয় মানুষ দীর্ঘদিন যাবৎ এই কালাকানুনটি প্রত্যাহার করার দাবি জানিয়ে আসছে;

এই সভা মনে করে যে, উল্লিখিত আইনটি শ্রমিক শ্রেণীর সংগ্রামের অত্যাবশ্যকীয় হাতিয়ার ধর্মঘট করার মৌলিক অধিকারকে খর্ব করেছে;

"সুতরাং এই সভা ধর্মঘট বেআইনি করার এই কালাকানুনটিকে অবিলম্বে প্রত্যাহার করে নেওয়ার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে এবং রাজ্য সরকারকে অনুরোধ করছে যে, ঐ আইন প্রয়োগ না করবার যে নীতি তাঁরা অনুসরণ করে চলেছেন সেই নীতিতে যেন অবিচল থাকেন।" was then put and carried.

[7-20-7-30 P.M.]

(গোলমাল)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, আমার একটা পয়েন্ট অফ ইনফর্মেশান আছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** Mr. Deputy Speaker Sir, if the mover is not presents the motion falls through. There can be no discussion.

**মিঃ ডেপুটি স্পিকার :** এটা মুভ হচ্ছে না, মিঃ বাপুলি আপনার কি পয়েন্ট অফ ইনফর্মেশন আছে বলুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলি সুব্রত মুখার্জি যে মোশনটা দিয়েছিলেন তিনি এখানে না থাকায় সেটার সম্বন্ধে আমি জানার জন্য ওঁকে টেলিফোন করেছিলাম, কিন্তু তিনি এখন চিফ সেক্রেটারির ঘরে মিটিং করছেন, ওখানেই আছেন, কাল এবং পরশু অর্থাৎ ১৭ এবং ১৮ই মে যে ধর্মঘট হওয়ার কথা সেই ব্যাপারে মিটিং চলছে, ওটা খুবই গুরুত্বপূর্ণ ব্যাপার। আলোচনাটা এতই গুরুত্বপূর্ণ যে এখানকার মিটিংয়ের থেকে ঐ আলোচনাটা করা দরকার। কারণ, সেখানে একটা দাবী-দাওয়া নিয়ে আলোচনা চলছে বলে আজকের এই মেসার্স বেঙ্গল এনামেল ওয়ার্কস লিঃ-এর উপর আলোচনায় অংশ গ্রহণ করতে পারছেন না। সেখানে শ্রমিকদের যে আন্দোলন ধর্মঘটের মাধ্যমে ন্যায় সঙ্গত দাবি আদায় করার জন্য, সেই ব্যাপারে এখনও কথাবার্তা চলছে।

**Mr. Deputy Speaker :** As Mr. Subrata Mukherjee is not present, he is not moving his motion. As such, the motion will not be taken into consideration.

## Adjournment

The House was then Adjourned at 7-23 P.M. till 1 P.M. on Thursday, the 17th May, 1990 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 17th May, 1990 at 1 P.M.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair 5 Ministers, 1 Ministers of State and 140 Members.

[1-00 — 1-10 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার একটা পয়েন্ট অফ ইনফরমেশন দেবো?

**Mr. Speaker :** After question hour.

### Starred Questions

### (to which oral answers were given)

#### সবং সাব-স্টেশন

*৬৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১৬।) ডাঃ মানস ভুঁইয়া ঃ বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার সবং ব্লকে সুটুনিয়া মৌজায় সবং সাব-স্টেশনের নির্মাণ কাজ এখনও অসম্পূর্ণ রহিয়াছে:

(খ) সত্য হইলে,

(১) উহার কারণ কি;

(২) কোন সালে এই সাব-স্টেশনের নির্মাণ কাজ শুরু হইয়াছিল; এবং

(৩) কোন ঠিকাদার বা সংস্থার উপর উক্ত কাজের দায়িত্ব অর্পিত হইয়াছিল?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) সবং ৩৩ কেভি সাব স্টেশনটি চালু হয়েছে এবং গ্রাহকদের বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে। এ বছরে ট্রান্সফরমার এর ক্ষমতা বৃদ্ধি করা হয়েছে।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) ১৯৮৪ সালে জমি অধিগ্রহণ ও নির্মাণ কাজ শুরু হয়।

(৩) তমলুকের মেসার্স পি. কে. সিংহের উপর উক্ত কাজের দায়িত্ব অর্পিত হইয়া ছিল।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে কাজটা সম্পূর্ণ হতে কতদিন সময় লাগবে? এবং যে ঠিকাদারদের দিয়ে কাজ করাচ্ছেন তাঁদের অভিজ্ঞতা আছে কি না এবং যদি থাকে তাহলে কি প্রকার অভিজ্ঞতা আছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আমি জানি না অভিজ্ঞতা আছে কিনা? অভিজ্ঞতা আছে বলেই তো কাজটা তাদের দেওয়া হয়েছে। তবে অভিজ্ঞতার ব্যাপারে আমার কাছে কোনও সুনির্দিষ্ট খবর নেই। ১৯৮৪ সালে জমি অধিগ্রহণ করে কাজটা শুরু করা হয়েছিল, শেষ হয়ে গিয়েছে।

**বাঁকুড়া শহরে জল সরবরাহ ব্যবস্থার উন্নয়ন**

***৬৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১০১৭।) **শ্রী পার্থ দে ঃ** জনস্বাস্থ্য ও কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বাঁকুড়া শহরের জল সরবরাহ ব্যবস্থার উন্নয়ন (অগমেন্টেশন)-এর কোনও প্রস্তাব সংশ্লিষ্ট দপ্তরে পেশ করা হয়েছে কিনা; এবং

(খ) হয়ে থাকলে, ঐ প্রকল্প কার্যকর করতে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বাজেটে যথেষ্ট সংস্থান না থাকায় এই প্রকল্পটি অনুমোদিত হয় নি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি যে বাঁকুড়া শহরে পানীয় জলের চাহিদা কি রকম আছে? বর্তমানে যেটা আছে তাতে চাহিদা মিটছে কি না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আমরা চাহিদা মেটাতে পারি যদি জল পাই। জলের অবস্থা অনুযায়ী চাহিদা মেটে তবে যদি কোনও সময় খরা হয় তাহলে চাহিদা পূরণ করা সম্ভব হয় না।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** বাঁকুড়া জেলায় পানীয় জলের ক্রাইসিস আছে, সেই নিরীখে প্রকল্পটি ত্বরান্বিত করবার কোনও ব্যবস্থা নিয়েছেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এখানে যে জলটা দেওয়া হয় সেটা নদী থেকে দেওয়া হয়।

বাঁকুড়ায় জলের চাহিদা আমরা পূরণ করতে পারি কিন্তু যদি জলের স্তর নিচে নেমে যায় তখন বাঁকুড়া শহরে জলকষ্ট হয়। সেজন্য একটা ২৬৬ কোটি টাকার প্রকল্প আছে সেটা করা হবে।

**শ্রী রামপদ মান্ডি ঃ** গত বছর বাঁকুড়ায় জল সরবরাহের জন্য পাম্প স্টেশন করবার কথা ছিল, এই নূতন পাম্প স্টেশনের জন্য টাকা মঞ্জুর করা হয়েছিল কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** গত বছর ১০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছিল, তারপরে ঐ মাদ্রাকাটা পাম্প হাউসের জন্য ৬ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছিল।

### বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র

*৬৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *২০২৪।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের প্রথম ইউনিটটি চালু করার জন্য কোনও সময় নির্ধারিত করা হয়েছিল কিনা; এবং

(খ) বর্তমান অবস্থা অনুযায়ী কতদিনে ইহা চালু করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) হ্যাঁ। ১৯৯৩ সালের জুন, মাস।

(খ) প্রকল্পটির জন্য সোভিয়েত সাহায্য পাওয়ার সম্ভবনা বর্তমানে খতিয়ে দেখা হচ্ছে। সোভিয়েত সাহায্যের পরিমাণ এবং পরিধি স্থির হবার পরে এই প্রকল্পটি রূপায়ণের কার্যসূচি পুনঃ নির্ধারিত করার প্রয়োজন হতে পারে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী কি দয়া করে জানাবেন, যে সোভিয়েত ঋণ সাহায্য পাবার সম্ভাবনা খতিয়ে দেখা হচ্ছে, সে ব্যাপারে কেন্দ্রীয় সরকার লিখিত ভাবে কি প্রতিশ্রুতি দিয়েছে, এবং তাতে কত টাকা পাওয়া যাবে বলে আপনাদের এখনও পর্যন্ত ধারনা।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কেন্দ্রীয় শক্তিমন্ত্রী লোকসভায় ঘোষণা করেছেন যে এই সোভিয়েত সাহায্য যেটা এর আগের কেন্দ্রীয় সরকার দিতে অস্বীকার করেছিল, সেই সোভিয়েত সাহায্য দেওয়া হবে, এবং এটা কত টাকায় দেওয়া হবে ও জিনিসে দেওয়া হবে, সেটা খতিয়ে দেখার জন্য একটা টাস্ক ফোর্স গঠন করা হয়েছে, আগামী ১৫ই মের মধ্যে তাদের রিপোর্ট দিতে বলা হয়েছিল, এরপর এই সম্পর্কে ঠিক হবে কত টাকা পাওয়া যাবে এবং কোন কোন জিনিস পাওয়া যাবে।

**শ্রী সৌগত রায় ঃ** একটা জিনিস বুঝতে পারছি না, মাননীয় মন্ত্রী বললেন যে লোকসভায় শক্তিমন্ত্রী ঘোষণা করেছেন, কিন্তু এই ব্যাপারে রাজ্য সরকারের কাছে কোনও

কমুনিকেশন আসে নি, এই ব্যাপারে তো রাজ্য সরকারের কাছে কোনও চিঠি দেওয়া উচিত ছিল। শুধু সংবাদপত্রের খবরের ওপর ভিত্তি করে তো রাজ্য সরকার চলবে না।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** রাজ্য সরকারের কাছে এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার চিঠি দিয়েছিল, এবং টাস্ক ফোর্সের জন্য আমরা একজন প্রতিনিধি ঠিক করে পাঠিয়ে দিয়েছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, বক্রেশ্বরের ব্যাপারে একটা প্রবলেম দেখা দিচ্ছে, এই প্রকল্পের জন্য টাকার সমস্যা তো আছেই, তা ছাড়া জলেরও একটা প্রবলেম দেখা দিয়েছে। রক্ত বেচে এই প্রকল্প হয় নি, সোভিয়েত ঋণ নিতে হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, যে এ. বি. এল., বি. এইচ. ই. এল.-কে বয়লারের যে অর্ডার দেওয়া হয়েছিল এবং ডি. সি. পি. এল.-কে যে কন্সালটেন্সি অর্ডার দেওয়া হয়েছিল, সোভিয়েত ঋণ যদি পাওয়া যায় তাহলে এই অর্ডারগুলি কি হবে?

**মিঃ স্পিকার ঃ** জলের পার্টটার প্রশ্ন হয় না, ওটার উত্তর দিতে হবে না, পরের পার্টটার উত্তর দিন।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটা পশ্চিমবঙ্গের মানুষ জানে যে রক্ত বিক্রি করে একটা প্রকল্প হয় না। যেহেতু আগের কেন্দ্রীয় সরকার এটা দেন নি তাই মানুষ রক্ত দিয়েছিল। ব্রয়লার এবং টার্বাইনের যে অর্ডার দেওয়া হয়েছিল, সেই অর্ডার এখনও আছে। সোভিয়েতের সাথে আমাদের আলোচনা হওয়ার পর আমরা ঠিক করব, তবে ব্রয়লার অর্ডার রাখব কারণ এটা পশ্চিমবঙ্গে তৈরি হয়, কিন্তু যদি দেখা যায় যে সোভিয়েতের কাছ থেকে আমরা টার্বাইন পাব তাহলে বি. এইচ. ই. এল.-এর অর্ডারটাকে আমরা বাতিল করতে পারি এবং ডি. সি. পি. এল. কন্সালটেন্সির যে অর্ডারটা আছে সেটা থাকবে।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই প্রকল্প নির্মাণের জন্য কেন্দ্রীয় সাহায্য না পাওয়ার ফলে এই রাজ্যের ছাত্র, যুবরা প্রতিবাদের দৃষ্টান্ত স্থাপন করেছেন, তাঁরা রক্ত দিয়েছেন, অর্থ সংগ্রহ করেছেন, আমার প্রশ্ন হচ্ছে এই রক্ত এবং বিভিন্ন ডোনেশনের মাধ্যমে যে অর্থ এসেছে তার পরিমাণ কত?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ৫ কোটি টাকার বেশি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** রক্ত দেবার ব্যাপারটা পশ্চিমবঙ্গের আত্ম মর্যাদার ব্যাপারে এবং কেন্দ্রের বিমাতৃসুলভ আচরণের প্রতিবাদের ব্যাপার। আমি জানতে চাই লক্ষ্মণ বাবু শুধু ছাত্র, যুবদের কথা বলেছেন, আমি বলছি ছাত্র, যুব, সরকারি কর্মচারী, শিক্ষক, বিভিন্ন জায়গা থেকে কি পরিমাণ পশ্চিমবঙ্গের পক্ষ থেকে টাকা সংগৃহীত হয়েছে জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ৫ কোটি টাকার কিছু বেশি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় জানিয়েছেন যে কন্সালটেন্সি ফার্ম ডি. সি. পি. এল.-কে কন্সালটেন্সি দিয়েছেন, কিন্তু এর আগে আপনি এই হাউসে বলেছেন যে সাঁওতালদি,

কোলাঘাট প্রোজেক্টে ফিফথ ইউনিট করার ব্যাপারে এই কন্সালটেন্সি ফার্ম ব্যর্থ হয়েছে, সি. এ. জি.-র রিপোর্টেও সেই ব্যর্থতার কথা বলা আছে, তা সত্বেও ডি. সি. পি. এল.-কে কন্সালটেন্সি দিলেন কেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সি. এ. জি.-র যা রিপোর্ট ছিল সেটা ডেলিভারি দিতে দেরি করেছিল, ব্যর্থ হয় নি। পরবর্তীকালে কোলাঘাট বা অন্যান্য জায়গায় দেখেছি একটা যোগ্য সংস্থা, শুধু ভারতবর্ষে নয়, ভারতবর্ষের বাইরে তারা কাজ করে। সেজন্য তাদের কন্সালটেন্সি ফার্ম হিসাবে ঠিক করেছি।

**শ্রী দেবনারায়ন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বক্রেশ্বরে তাপ বিদ্যুৎ কেন্দ্রের ফলে পশ্চিমবঙ্গে কি পরিমাণ বিদ্যুৎ আমরা পেতে পারব এবং তার দ্বারা কতখানি সমস্যা সমাধান হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** বক্রেশ্বর প্রকল্পে প্রথম স্তরে ৩টি ২১০ মেগাওয়াট ইউনিট বিদ্যুৎ উৎপাদন করবে, পরে আরও দুটো থাকবে ২১০ মেগাওয়াটের।

**শ্রী ধীরেন সেন ঃ** মন্ত্রী মহাশয় বললেন ১৯৯৩ সালে প্রথম ইউনিট চালু হবে, আমি জানতে চাই প্রথম ইউনিট চালু হলে ১৯৯৩ সালে যদি সোভিয়েত সাহায্য না পাওয়া যায় তাহলে তো এটা ঠিক থাকবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আমাদের যে টাইম সিডিউল করা হয়েছিল তাতে সোভিয়েত সাহায্য না পেলেও জুন, ১৯৯৩ প্রথম ইউনিট চালু করব। সোভিয়েত সাহায্য যদি পাই, পাওয়ার ব্যাপারে আলোচনা হচ্ছে, তাহলে আবার সিডিউল চেঞ্জ হতে পারে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** এমনিতেই বক্রেশ্বর প্রকল্প নিয়ে অনেক জটিলতা সৃষ্টি হয়েছে। সোভিয়েত ঋণ পাবার কথা ছিল, তারপর বাতিল হয়েছে। তারপর আবার শোনা যাচ্ছে সোভিয়েত ঋণ পাওয়া যাবে। এর ফলে বক্রেশ্বর প্রোজেক্ট সম্পর্কে প্রথমে যে টাইম সিডিউল ছিল এই জটিলতার জন্য সেই টাইম সিডিউল-এর পারমানেন্টলি ডিস্টার্বড হয়েছে কিনা এবং এই সময় গ্যাপের জন্য কতটা বাড়তি প্রোজেক্ট কস্ট লাগছে, সেটা জানাবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সোভিয়েত ঋণ পাওয়ার ব্যাপারে আলোচনার জন্য আরও সময় বাড়বে, কি নির্দিষ্ট সময়ের মধ্যেই থাকবে, সেটা এই মুহূর্তে বলা যাচ্ছে না। সেই কারণে এখনই কত খরচ বাড়বে, কি বলবে, সেটা নির্দিষ্ট করে বলা মুস্কিল।

**শ্রী সাধন পান্ডে ঃ** এর আগের কেন্দ্রীয় সরকার বলেছিল সরাসরি বক্রেশ্বরের জন্য ঋণ রাজ্য সরকার পাবে না, এন. টি. পি. সি.-র মাধ্যমে এই ঋণ আসবে। সেই শর্তের কোনও পরিবর্তন হয়েছে কিনা এবং আপনাদের বন্ধু সরকারের আমলেও কি সেই এন. টি. পি. সি.-র মাধ্যমে সোভিয়েত ঋণের লিঙ্ক আপটা আছে কিনা, দয়া করে জানাবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই ধরনের ঋণ অন্য রাজ্য সরকারকে আগের কংগ্রেস সরকার দিয়েছিল। শুধু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে যখন দেওয়ার কথা উঠল তখন তারা ঠিক করলেন যে, না, আমরা কোনও রাজ্য সরকারকে এই ধরণের ঋণ দেব না। এখন যে ঋণের কথা হচ্ছে

তাতে এন. টি. পি. সি.-র মাধ্যমে নয় — সরাসরি আমাদের দেওয়া হবে।

**শ্রী সাত্ত্বিককুমার রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ১৯৯৩ এর মধ্যে ফাস্ট ফেস শুরু হবে। কিন্তু আপনি বিল্ডিং মেটিরিয়্যালসের অভাবের কথা কি জানেন? এর জন্য আপনার প্রকল্পের কাজ ঢিলে ঢালা ভাবে চলছে। সাচ অ্যাজ ব্রিক্স-এর জন্য কাজ ঢিলে ভাবে চলছে। এ সম্বন্ধে আপনার মতামত কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এমন কোনও বিল্ডিং মেটিরিয়্যালসের অভাব হয় নি, যার জন্য আমাদের কাজ পিছিয়ে গেছে। বিল্ডিং মেটিরিয়্যালস মাঝে মাঝে প্রয়োজন হয়, কম বেশি থাকে। তবে মোটামুটি সাপ্লাই ঠিকই আছে। মোটামুটি সিডিউল অনুযায়ীই কাজ হচ্ছে।

### পলাশবাড়ি নলবাহী জল সরবরাহ প্রকল্প

*৬৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৯।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় :** জনস্বাস্থ্য ও কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার ব্লকের অন্তর্গত পলাশবাড়িতে একটি নলবাহী জল সরবরাহ প্রকল্প সরকারি ভাবে অনুমোদিত হয়েছে; এবং

(খ) সত্য হলে, ১৯৯০-৯১ আর্থিক বৎসরে উক্ত প্রকল্পটির কাজ শুরু হবার সম্ভাবনা আছে কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুমন্তকুমার হীরা :** আপনি বললেন নলবাহী জল প্রকল্প হচ্ছে না। এই বছর বাজেটের সময় আপনি বলেছেন, আপনারা নূতন যে প্রকল্প চালু করবেন তাতে সেচ এবং ড্রিংকিং ওয়াটার এই দুটো সোর্সই এক সঙ্গে দিতে পারবেন। কিছু কিছু প্রকল্প আপনি সারা পশ্চিমবাংলায় নেবেন বলেছেন। এর জন্য ফান্ডও রেখেছেন। এই প্রকল্প ইমপ্লিমেন্টেশনের সময় পলাশবাড়িতে এই ধরণের প্রকল্পের মাধ্যমে জল সরবরাহ করবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** পলাশবাড়িতে এই প্রকল্প নেই। কিন্তু তার পাশেই পূর্ব কাঁঠালবাড়ি মৌজায় এই প্রকল্প হচ্ছে। পলাশবাড়ি এবং আরও ৩টি মৌজা এই প্রকল্পের অন্তর্ভূক্ত হবে।

**শ্রী সুমন্তকুমার হীরা :** পলাশবাড়িতে কি পাইপ এক্সটেনশন করে জল সরবরাহ করা সম্ভব হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এটা অনুসন্ধানের প্রয়োজন আছে। এই বছর সম্ভব হবে কিনা, সেটা এখনই বলা যাচ্ছে না।

## বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প

***৬৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৯০।) **শ্রী সূর্য চক্রবর্তী ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মার্চ, ১৯৯০ পর্যন্ত বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পে মোট কত টাকা ব্যয় করা হয়েছে; এবং

(খ) উক্ত সময় পর্যন্ত,—

(১) জনগণের কাছ থেকে সংগৃহীত অর্থের পরিমাণ কত; ও

(২) কতজন ব্যক্তি মোট কত ঘন্টা স্বেচ্ছায় শ্রম দান করেছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) টাকা ৬৫.৫৭ কোটি।

(খ) (১) টাকা ৫.৩১ কোটি।

(২) মোট ৭৮৪৬ জন ব্যক্তি স্বেচ্ছায় শ্রম দান করেছেন।

শ্রম দিবসের হিসাব রাখা হয় নি।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ১৯৯০ সালের মার্চের মধ্যে মোট ৬৫.৭৫ কোটি টাকা খরচ হয়েছে এবং সমস্ত জনগণের কাছ থেকে সংগৃহীত অর্থের পরিমাণ হচ্ছে ৫.৩১ কোটি টাকা। এই টাকার মধ্যে মেজর অ্যামাউন্ট কোনও অর্গানাইজেশনের বিহ্যাপে দেওয়া হয়েছে সেটা জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সেটার আলাদা করে কোনও হিসাব আমার কাছে এখন নেই।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** যদিও সোভিয়েত ঋণ পাবার ব্যাপারে একটা ঐতিহাসিক পদক্ষেপ দেখা যাচ্ছে, তবুও স্বেচ্ছায় রক্ত দান ও শ্রম দানের ব্যাপারে আমরা গুরুত্ব দিয়েছি। এই ব্যবস্থা যতদিন বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পের কাজ শেষ না হচ্ছে ততদিন কি আপনি চালিয়ে যাবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** স্বেচ্ছায় রক্ত দান এবং শ্রম দান ব্যবস্থা চালু রাখব। তবে কতদিন চালু রাখা সম্ভব হবে সেটা এখনই বলা যাচ্ছে না। কারণ পরের দিকে টেকনিক্যাল কাজ বেশি হবে। সিভিল ওয়ার্কের সঙ্গে সঙ্গে এটাও রাখা হবে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই অর্থ সংগ্রহের বিষয়ে যে স্পেশাল ফান্ড ওপেন করা হল, সেটা শেষ পর্যন্ত চালু থাকবে কি না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটা এখনও বন্ধ করা হয় নি। কিন্তু যেহেতু সোভিয়েত ঋণ পাওয়া যাচ্ছে, সে জন্য সেই সময়ে অর্থ সংগ্রহের যে উদ্যোগ নেওয়া হয়েছিল সেটার উপরে জোর দেওয়া হচ্ছে না। তবে এটাও চলতে থাকবে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এখানে উত্তরে বললেন যে রক্ত দানের মাধ্যমে ৫.৩১ কোটি টাকার অর্থ জনগণের কাছ থেকে সংগৃহীত হয়েছে। আমি জানতে চাচ্ছি যে আপনারা যখন প্রথম বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের কথা ঘোষণা করেছিলেন তখন একটা লক্ষ্যমাত্রা নিশ্চয়ই প্রত্যাশা করেছিলেন। সেই যে লক্ষ্য মাত্রা আপনারা ধার্য করেছিলেন তার টারগেট কত ছিল সেটা জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই রকম কোনও লক্ষ্য মাত্রা ধার্য করা হয় নি। কিন্তু যে টাকা সংগৃহীত হয়েছে, অন্তত আমার ব্যক্তিগত বিবেচনায় যা ছিল তার থেকে বেশি সংগৃহীত হয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বক্রেশ্বরের জন্য অর্থ সংগ্রহের ব্যাপারে বললেন। আমরা দেখেছি যে একমাত্র বিধানসভার সদস্য সুব্রত মুখার্জি সেই সময়ে বলেছিলেন যে কেন্দ্রের টাকা দেওয়া উচিত এবং সহায়তার কথাও বলেছিলেন। সেজন্য তাকে অভিনন্দন জানাচ্ছি। কিন্তু রক্ত দেবার ব্যাপারে কোনও আবেদন করেছিলেন কিনা অর্থাৎ সুব্রত বাবুদের তরফ থেকে এই ব্লাড এবং অর্থ সংগ্রহ করার ব্যাপারে কোনও উদ্যোগ নেওয়া হয়েছিল কিনা জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** পশ্চিমবঙ্গের উন্নয়নের কাজে মানুষ বেশি বেশি করে অর্থ দান, শ্রম দান এবং রক্ত দান করেন, এটা ভাল হলেও পশ্চিমবঙ্গের কংগ্রেসি নেতারা এটাকে খারাপ কাজ বলে মনে করেন। যারা টাকা দিচ্ছেন, রক্ত দিচ্ছেন, শ্রম দান করছেন, তাদের ওরা ঠাট্টা করেন। এই জিনিস আমাদের ভাবতে অবাক লাগে।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, আপনি স্বেচ্ছায় রক্ত দানের যে কথা বললেন, গত বছর স্বেচ্ছায় রক্ত দান করার পরে অনেক বোতল রক্ত কলকাতার মেডিক্যাল কলেজের নর্দমায় ফেলা হয়েছে। বর্তমানে রক্ত দান বন্ধ আছে। এটা না করে স্বেচ্ছায় রক্ত দান যাতে হয় সে জন্য সরকারে কোনও প্রকল্প চালু করছেন কি কারণ কলকাতা মেডিক্যাল কলেজে রক্তের খুব ক্রাইসিস চলছে, রক্ত পাওয়া যাচ্ছে না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** একটা কথা চালু আছে ড্রেন ইন্সপেক্টর, ঐ কংগ্রেসিরা শুধু ড্রেন ইন্সপেক্ট করে বেড়িয়েছেন যে কোন ড্রেন দিয়ে কত রক্ত গড়িয়ে গেছে, এবং সেটা তারাই জানেন, আমরা জানি না।

**শ্রী অনন্ত সোরেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পের জন্য পশ্চিমবাংলা থেকে এই পর্যন্ত কতজন ছাত্র, যুবক, কর্মচারী রক্ত দিয়েছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কত জন রক্ত দিয়েছেন, তার হিসাব আমার কাছে নেই। আমি শুধু বলতে পারি মোট ৫ কোটি ৩১ লক্ষ টাকা সংগৃহীত হয়েছে।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কী, এবারের বাজেটে বক্রেশ্বরের জন্য টাকা অ্যালটমেন্ট করেন নি কেন, আপনারা কী সোভিয়েট রাশিয়ার ভরসায় বসে আছেন? এবং এই যে ৫.৩১ কোটি টাকা রক্ত বিক্রি করে এবং চাঁদা তুলে আদায় করেছেন, এটা বাজেটে ছাপা হয়েছে কী না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটা বাজেটে থাকবে কেন, টাকা যেখানে আছে, সেখানেই থাকবে, যখন সরকার হবে তখন সেখান থেকে নিয়ে খরচ করা হবে।

**শ্রী সাধন পান্ডে ঃ** মন্ত্রী মহাশয়, আপনি তো বললেন যে ৫ কোটি ৩১ লক্ষ টাকা আদায় হয়েছে। কিন্তু আমি জানতে চাইছি, কী পদ্ধতিতে টাকা তুলেছেন, এর কোনও অডিটেড অ্যাকাউন্টস আছে কী না, যাদের চাঁদা তুলতে দিয়েছিলেন, তারা ডিটেলড অ্যাকাউন্টস দিয়ে তাদের রিটার্ন দাখিল করেছিলেন কী না, এই রকম ডিটেলড অ্যাকাউন্টস তাদের কাছে আছে কী না। কারণ এর থেকে বেশি আদায় হতে পারে, সমস্ত টাকার অ্যাকাউন্টস আপনার কাছে আছে কী না? ডিটেলড অ্যাকাউন্টসটা আমি জানতে চাইছি, কারণ এটা পাবলিক মানি।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ওরা টাকা পাবলিকের কাছ থেকে তুলে ৯/৬ করেন, এটাই ওদের অভ্যাস। তবুও আমি বলছি, জনসাধারণ সরাসরি এসে টাকা দিয়েছে এবং রশিদ নিয়ে গেছে এবং বিভিন্ন গণ সংগঠন তারা টাকা সংগ্রহ করেছে, তারপর তারা যখন আমাদের কাছে টাকা জমা দিয়েছে, আমরা তাদের রশিদ দিয়েছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** এই যে টাকা জমা পড়েছে, এটা থ্রু ব্যাঙ্ক জমা পড়েছে, এই টাকাগুলো থ্রু ব্যাঙ্ক নেওয়া হয়েছে, এটা কী ঠিক? কারণ আমরা দেখেছি চিফ মিনিস্টারের ঘরের পাশে রাইটার্স বিল্ডিংসে সেই সময় একটা ব্যাঙ্ক বসেছিল?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ব্যাঙ্কের মাধ্যমে টাকা জমা পড়েছে।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** এই যে স্বেচ্ছায় শ্রমের মাধ্যমে যে কাজ বক্রেশ্বরে হয়েছিল, এটা দেখা গেছে যে কলকাতা থেকে ডিল্যুক্স বাসে করে লোক নিয়ে যাওয়া হয়েছিল, বীরভূম জেলায় কী স্বেচ্ছায় শ্রম দেবার লোকের অভাব হয়েছিল, সেই জন্য কী কলকাতা থেকে লোক নিয়ে যেতে হয়েছিল, ডিল্যুক্স বাসে করে?

[1-30 — 1-40 P.M.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** প্রথম কথা হচ্ছে, স্বেচ্ছা শ্রম কি, তা ওঁদের বোঝানো মুশকিল। পশ্চিমবঙ্গের সব জায়গা থেকেই মানুষ ওখানে স্বেচ্ছায় শ্রম দান করতে গেছেন। বীরভূমের কৃষক, শ্রমিক, ছাত্র, যুব, মহিলা, সবাই স্বেচ্ছা শ্রম দিয়েছেন।

### খড়গ্রাম ব্লকে জনস্বাস্থ্য কারিগরী বিভাগের প্রকল্প

***৬৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৯।) **শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** জনস্বাস্থ্য ও কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার খড়গ্রাম ব্লকে জনস্বাস্থ্য কারিগরী বিভাগের কোনও প্রকল্প আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ প্রকল্পটির কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) হ্যাঁ; খড়গ্রাম থানার অন্তর্গত নাগর, আতাই ও জোটসেহা মৌজা তিনটির পরিসেবার জন্য একটি প্রকল্প আছে।

(খ) প্রাথমিক পর্যায়ের কাজ ১৯৮৯-৯০ থেকে শুরু হয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা জানি পশ্চিমবঙ্গের সমস্ত ব্লকে রুরাল পাইপ ওয়াটার প্রকল্প স্থাপন করা হবে। এখন পর্যন্ত কতগুলি ব্লকে রুরাল পাইপ ওয়াটার প্রকল্প স্থাপিত হয়েছে এবং কতগুলি প্রকল্প আগামী দিনে গ্রহণ করা হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** সব ব্লকেই জল প্রকল্প করা হবে না। যেখানে সহজেই জল পাওয়া যায় সেখানে করা হবে না। যেখানে সহজে জল পাওয়া যায় না এবং যেখানে জলে আর্সেনিক বা লোহার পরিমাণ বেশি আছে সেখানে করা হবে। নোটিশ দিলে বলতে পারব কতগুলি ব্লকে হয়েছে এবং আরও কতগুলি ব্লকে করার সম্ভাবনা আছে।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনারা রিজার্ভার পাইপ লাইন ওয়াটার স্কীম যেটা গ্রহণ করেছিলেন সেটাকে বহু ক্ষেত্রে সরিয়ে রেখে সিঙ্গল মৌজা রিজার্ভার ছাড়াই পাইপ লাইন ওয়াটার স্কীম চালু করার পদক্ষেপ নিচ্ছেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** ওভার হেড ট্যাঙ্ক করতে অনেক খরচ পড়ে, সময়ও বেশি লাগে। তার পরিবর্তে বেশি সংখ্যার ডিপ টিউবওয়েল করে, সেই ডিপ টিউবওয়েলগুলিকে বুস্টার হিসাবে ব্যবহার করে নূতন নূতন প্রকল্প করা হচ্ছে। সিঙ্গল মৌজা প্রকল্পও করা হয়েছে।

## তিস্তা জলবিদ্যুৎ প্রকল্প

*৬৫২। (অনুমোদিত প্রশ্ন নং *২০৬৫।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) তিস্তা ক্যানেল ফলস (৬৭.৫ মেগাওয়াট) বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র স্থাপনের কাজ কবে নাগাদ শুরু হয়েছে;

(খ) আজ পর্যন্ত উক্ত প্রকল্প কি কি বাবদ কত টাকা ব্যয় করা হয়েছে;

(গ) কবে নাগাদ উক্ত প্রকল্পের কাজ শেষ হবে বলে আশা করা যায়; এবং

(ঘ) এই প্রকল্পের জন্য মোট কত টাকা খরচ হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) এই প্রকল্পের প্রাথমিক কাজ শুরু হয়েছে ১৯৮৪-৮৫ সালে। মূল সিভিল কাজ শুরু হয়েছে ১৯৮৬ সালের ফেব্রুয়ারি মাসে।

(খ) ১৯৮৯ সালের মার্চ মাস পর্যন্ত এই প্রকল্পে খরচের হিসাব নিম্নরূপ :—

(১) ওয়াটার চ্যানেল, পাওয়ার হাউস ইত্যাদি সিভিল কাজ ৪০১.৬৫ লক্ষ টাকা।

(২) নির্মাণ কাজের জন্য বৈদ্যুতিকরণ, জল সরবরাহ ইত্যাদি ২২০.২৭ লক্ষ টাকা।

(৩) অন্যান্য খরচ ৪০৩.২০ লক্ষ টাকা।

মোট ১০২৫.১২ লক্ষ টাকা।

(গ) ১৯৯৩ সালে মার্চ মাস নাগাদ উক্ত প্রকল্পের কাজ শেষ হবে বলে আশা করা যায়।

(ঘ) আনুমানিক মোট ১৯৫.৪৫ কোটি টাকা।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় মন্ত্রী জানাবেন কি — এই প্রকল্প চালু হলে ঐ এলাকার কত মানুষ উপকৃত হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এই প্রকল্প চালু হলে সমস্ত পশ্চিমবঙ্গের লোক উপকৃত হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি যে, তিস্তা প্রকল্প সেচ প্রকল্প তাতে কেন্দ্রীয় সাহায্যের পরিমাণ কম, প্রথমে ৫ কোটি পরবর্তীকালে ৫ কোটি। জল বিদ্যুৎ, ক্যানেল ফলস এর যে বিদ্যুৎ তা কি রাজ্য সরকারের উদ্যোগে হয়েছে না কেন্দ্রীয় সহায়তা আছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এটা হচ্ছে ওভারসিজ ইকনমিক কো-অপারেশন ফান্ড, জাপানের টাকায় এবং সাহায্যে হচ্ছে।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন, তিস্তা ক্যানেল ফলস প্রকল্প খুবই গুরুত্বপূর্ণ। তার কারণ পশ্চিমবঙ্গে থার্মাল হাইড্রাল মিকশচার ঠিক নেই। তার ফলে বিদ্যুতের ফ্রিকোয়েন্সির সমস্যা আছে। আমাদের বিদ্যুৎ পরিষদের কারও জল বিদ্যুৎ করার কোনও অভিজ্ঞতা নেই, অনভিজ্ঞতার কথা মনে রেখে — জাপানের টাকায় হচ্ছে, ন্যাশান্যাল হাইড্রো ইলেকট্রিক পাওয়ার কর্পোরেশনকে দিলেন না, এর ফলে প্রকল্পটি হতে দেরি হবে এবং ক্ষতিগ্রস্ত হবে।

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এটা ঠিক যে পশ্চিমবঙ্গে জল বিদ্যুৎ করার জন্য ৩টি বড় এবং ছোট কয়েকটি জায়গা আছে। মাননীয় সদস্যের জেনে রাখা ভাল চুখায় যে কাজ হয়েছে সেই রকম একজন ইঞ্জিনিয়ারের দায়িত্বে এই কাজ করা হচ্ছে।

**শ্রী পান্নালাল মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি — তিস্তা প্রকল্প কম্পলিট

করার জন্য যে টাকা দরকার সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা পয়সা চাওয়া হয়েছিল?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোন টাকা পয়সা চাওয়া হয় নি। আমরা যেটা করছি সেটা হচ্ছে জাপানের ঋণ থেকে করা হচ্ছে।

### মেদিনীপুর জেলার ভগবানপুরে জল সরবরাহ

***৬৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৪৮।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** জনস্বাস্থ্য ও কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, মেদিনীপুর জেলার ভগবানপুর এলাকায় জল সরবরাহ প্রকল্পগুলির কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা. করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

মেদিনীপুর জেলার ভগবানপুর থানায় তিনটি জল সরবরাহ প্রকল্প মঞ্জুর করা হয়েছে ঃ—

যথা (১) ভগবানপুর নলবাহী জল সরবরাহ প্রকল্প, (২) মাধাখালি নলবাহী জল সরবরাহ প্রকল্প, এবং (৩) সুরদিঘি নলবাহী জল সরবরাহ প্রকল্প। এর মধ্যে ১ নং বর্ণিত প্রকল্পটি সম্পূর্ণ ভাবে রূপায়িত হয়েছে। আশা করা যায় বাকি দুটি প্রকল্প ১৯৯২ সালের ডিসেম্বর মাস নাগাদ অন্ততঃপক্ষে আংশিক ভাবে চালু করা সম্ভব হবে।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি — ১ নং ঐ প্রকল্পের জন্য কতগুলি গ্রাম পঞ্চায়েত উপকৃত হবে আর ২/৩ এ এরিয়াটা কত?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এক নম্বরে মৌজা হিসাবে ২৩টি মৌজা উপকৃত হবে। ভগবানপুর নলবাহী জল সরবরাহ প্রকল্পে ২৩টি মৌজা উপকৃত হবে।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** ৩টি প্রকল্পে ২টি ব্লক। তার মধ্যে ব্লকের হেড কোয়াটার্সে একটা দরখাস্ত করা হয়েছিল সে ব্যাপারে কি আপনার কিছু জানা আছে?

[1-40 — 1-50 P.M.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এইরকম কোনও খবর জানা নেই। জনপ্রতিনিধিদের কমিটি যেরকম জানান তার উপরই অগ্রাধিকার দেওয়া হয়।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমার সাপ্লিমেন্টরি হল, জল সরবরাহ প্রকল্পগুলি সি. এম. ডি. এ. এবং নন-সি. এম. ডি. এ. এই দুটি এলাকাতেই হয় কিনা এবং এই প্রকল্পের অধীনে যদি পরিকল্পনা কার্যকর করতে হয় তাহলে কোন কোন পদক্ষেপ গ্রহণ করতে হয় এটা যদি অনুগ্রহ করে জানান ভাল হয়।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সি. এম. ডি. এ. এলাকায় এল. জি. ইউ. ডি. ডিপার্টমেন্ট এই প্রকল্পের কাজ করেন, তার বাইরে পি. এইচ. ই. করেন। এটা যদি করতে হয় তাহলে দরখাস্ত করতে হবে। পরে সেই ব্যাপারে অনুসন্ধান করা হবে এবং তারপর স্কীম করা হবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** বর্তমানে নলবাহী পানীয় জল প্রকল্পে যে পাইপ ব্যবহার করা হচ্ছে সেক্ষেত্রে লোহার পাইপ ব্যবহার করা হত। বর্তমানে দেখা যাচ্ছে, গ্রামাঞ্চলে সিমেন্ট পাইপ দেওয়া হচ্ছে যার ফলে পাইপগুলি ফেটে যাচ্ছে এবং তার জন্য মানুষকে কষ্টের মধ্যে পড়তে হচ্ছে। কাজেই সেক্ষেত্রে লোহার পাইপ বেশি করে চালু করবার কথা চিন্তা করছেন কিনা জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মূল পাইপটা লোহারই দেওয়া হচ্ছে। মূল ছাড়া অন্যান্য পাইপগুলি ঐ ধরণের দেওয়া হচ্ছে। সেটা মাঝে মাঝে ফেটে যেতেই পারে, কিন্তু সেটা সহজে রিপেয়ার করা যায়।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** পাইপ লাইন ওয়াটার স্কীমে ডিপ টিউবওয়েল করবার ফলে কিছু কিছু জায়গায় দেখা যাচ্ছে যে, ড্রিঙ্কিং ওয়াটার টিউবওয়েলগুলি ড্রাই হয়ে যাচ্ছে। সুন্দরবন এলাকার কিছু কিছু জায়গায় এক্সপেরিমেন্ট করবার ফলে ডিপ টিউবওয়েল ওখানে হয়েছে, কিন্তু ড্রিঙ্কিং ওয়াটার টিউবওয়েলগুলি ড্রাই হয়ে যাচ্ছে।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটা সাধারণত হবার কথা নয়। কারণ সাধারণ টিউবওয়েল যে স্তরে বসানো হয় তার থেকে অনেক নিচের স্তরে ডিপ টিউবওয়েল বসানো হয়। তবে মানুষ অনেক সময় অভিযোগ করেন যে ডিপ টিউবওয়েল করবার জন্য এইরকম হচ্ছে। তবে সাধারণ বুদ্ধিতে বুঝি, এরকম হবার কথা নয়।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** এই যে স্কীমগুলি হয়, এর কমান্ডিং এরিয়া কি হিসাবে হয়, সেটা কি পপুলেশনের ভিত্তিতে হয়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই কমান্ডিং এরিয়া জেলা স্তরে যে কমিটি আছে তাঁরাই ঠিক করেন, তবে সেটা সব সময় পপুলেশনের ভিত্তিতে নয়। অনেক সময় তাঁরা এটা যে অঞ্চলে জলের ক্রাইসিস আছে সেই অঞ্চলকেও বেছে নেন।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** আপনি রাজ্যের বিদ্যুৎ মন্ত্রী। আপনি দেখেছেন যে, অনেক সময় লাইনে ভোল্টেজ কম থাকার জন্য জল সরবরাহ প্রকল্পের মেশিনগুলি কাজ করে না, ফলে জল সরবরাহে ডিস্টার্ব হয়। যাতে জল সরবরাহ অব্যাহত রাখা যায় তার জন্য স্টেবিলাইজার দিয়ে ভোল্টেজ ঠিক রাখার জন্য ব্যবস্থা গ্রহণ করবেন কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** হ্যাঁ, কোনও কোনও জায়গায় স্ট্যাবিলাইজার ব্যবহার করা হয়। কিন্তু এটা ব্যয় সাপেক্ষ ব্যাপার। ভোল্টেজ বাড়াবার জন্য ট্রান্সফর্মার ব্যবহার করে করা হয়।

**শ্রী দেবশরণ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে এই পাইপ লাইন স্কীমের স্যাংশনের জন্য পাবলিক পিটিশনের দরকার হয় তারপর সিদ্ধান্তের কথা জানা যায়। আমার

প্রশ্ন হচ্ছে, যেগুলো বিবেচনা হয় না, সেগুলো কেন বাতিল করা হল তা সংশ্লিষ্ট আবেদনকারীকে জানানোর ব্যবস্থা আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আবেদনটা আমার কাছে বা পি. এইচ. ই.-র কাছে না করে এটা কমিটির কাছে করা দরকার। কমিটি কেন অগ্রাধিকার দিলেন না তা তাঁদের সাথে যোগাযোগ করলে আপনারা জানতে পারবেন। সভাধিপতিকে নিয়েই কমিটি করা হয়েছে।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে জেলান্তরের প্রকল্পগুলো অনুমোদন করে পাঠানো হয়। আপনার কাছে পাঠালে কবে নাগাদ হতে পারে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সেটা যখন পাঠানো হয় তখন সার্ভে করা হয়। সার্ভে করার পর একটা প্রোজেক্ট রিপোর্ট তৈরি করা হয়। সেটা কোন স্কীম তা দেখতে হয়, কেন না, অন্য স্কীম হলে সেটা দিল্লিতে পাঠাতে হয় এবং দিল্লি থেকে ওকে করে আসলে তবেই সেটা হয়। এটা সময় সাপেক্ষ ব্যাপার। সাধারণত এটা এক বছরের মধ্যে হতে পারে। অনেক সময়ে দেখেছি যে গাফিলতির জন্য অনেক সময় লেগে যায়।

### রানিবাঁধ বৈদ্যুতিক সাব-স্টেশন

*৬৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *২১১৪।) **শ্রী রামপদ মান্ডি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি —

(ক) বাঁকুড়া জেলার রানিবাঁধ বৈদ্যুতিক সাব-স্টেশনটির কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়; এবং

(খ) ১৯৯০ সালের ৩১শে মার্চ পর্যন্ত 'লোকদ্বীপ' প্রকল্পে রানিবাঁধ ব্লকে কতগুলি তফসিলি ও আদিবাসী পরিবারকে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) রানিবাঁধ সাব-স্টেশনের কাজ শুরু হয় নি, তবে সাব-স্টেশনের জন্য জমি অধিগ্রহণের কাজ চলছে।

(খ) এ ব্যাপারে ব্লক ভিত্তিক হিসাব রাখা হয় না।

সর্বশেষ হিসাব অনুযায়ী রানিবাঁধ থানায় মোট ৩০টি বাড়িতে ঐ প্রকল্পে বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী রামপদ মান্ডি ঃ** আপনি জানেন, ঐ ব্লকে ৫০ পারসেন্ট আদিবাসী মানুষ বাস করেন। কংগ্রেস আমলে কে. ভি. লাইন না থাকার ফলে আমাদের ব্লকটা জেলার মধ্যে অনেক পিছিয়ে আছে। এই হিসাবে এই সাব-স্টেশনের কাজটা দ্রুত করার জন্য আলাদা করে আপনি উদ্যোগ নেবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সাব-স্টেশনের কাজ যদি দেরি হয় তাহলে তার জন্য বিদ্যুৎ সংযোগের কাজ দেরি হবার নয়। যাঁরা বিদ্যুৎ চাইবেন তাঁরা বিদ্যুৎ পাবেন। কিন্তু সাব-স্টেশন এইজন্য করা হচ্ছে যে ভবিষ্যতে যে হারে বিদ্যুতের চাহিদা হবে, তাতে সেই ভোল্টেজে বিদ্যুৎ পাওয়া যাবে না। এইজন্য করা হচ্ছে।

**শ্রী রামপদ মান্ডি ঃ** এই যে ৩১টি পরিবারকে 'লোকদ্বীপ' প্রকল্পে বিদ্যুৎ দেওয়া হয়েছে তাতে কয়েকটি মৌজায় কাজ করতে গিয়ে যে পরিমাণে মালপত্র সরবরাহ করা হয়েছে তাতে যত সংখ্যক পরিবারকে সংযোগ দেবার কথা ছিল তা দেওয়া যায় নি। এটা মাল কম সরবরাহ করার জন্য কি হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ৩০টি পরিবারের জন্য বাঁকুড়া জেলার সভাধিপতির কাছে যে টাকা দেওয়া হয়েছে তা সম্পূর্ণ হয় নি। ঐ টাকায় আরও কাজ করা যেতে পারে। সম্পূর্ণ টাকা খরচ করার পর আমার কাছে চাইলে আমি পুনরায় টাকা দিতে পারি। তবে আপনি যেটা বললেন — ওখানে অনেক আদিবাসী পরিবার আছেন — সেই অনুযায়ী সকলের বাড়িতে দেওয়ার দরকার হলে তা দেওয়া যাবে না।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে লোকদ্বীপ প্রথম থেকেই ত্রুটিপূর্ণ একথা বারে বারে ঘোষণা করেছেন। অ্যাডভাইসারি কমিটির তরফ থেকে রেজলিউশনও দেওয়া হয়েছে যে ওই ৮ মিটার ব্যাপারটা একটু বাড়িয়ে দেওয়া হোক। এই ব্যাপারে আমার প্রশ্ন এই মিটারটা বাড়ানো যায় কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ১০০ মিটার হলে পরে একটা করে পোস্ট বসানো হয়। বিনা পয়সায় এই পোস্ট বসানো হয়। ১০০ মিটার হলে পরে ১০টা পোস্ট বসানো হবে। অর্থাৎ সার্ভিস টু সার্ভিস যোগ করলে বোঝা যাবে। ২০০টা যদি মিটার হয় তাহলে ২০টা পোল হবে। সেখানে একটা সার্ভিস থেকে আরেকটা সার্ভিস ব্যবহার করা। এতে বেশি বিদ্যুৎ পাওয়া যাবে।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই লোকদ্বীপ প্রকল্পে নদীয়া জেলায় অনেক বাড়তি বিদ্যুৎ সংযোগ হয়েছে কিন্তু অসুবিধা হচ্ছে যে, মেন্টেনেন্সের অভাবে লাইন ভেঙ্গে পড়ছে এবং অনেক অ্যাক্সিডেন্ট বেড়ে যাচ্ছে। এই মেন্টেনেন্সের দায়িত্বটা কাদের?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মেন্টেনেন্সের দায়িত্ব বিদ্যুৎ পর্ষদের। কোথাও লাইন নষ্ট হলে বিদ্যুৎ পর্ষদ সারিয়ে দেবে এবং বিনা পয়সায় করে দেবে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** বিশ্ব কাপ খেলা হবে, তার জন্য পশ্চিমবঙ্গের বিদ্যুৎ মন্ত্রী গভীর রাতে যাতে বিদ্যুৎ দেন এবং এই বিদ্যুৎ যাতে ফেল না করে।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** পাবেন।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, উত্তর ২৪ পরগনায় ১৩ বছরে যে সমস্ত ঝড়, ঝঞ্ঝ, সাইক্লোন হওয়ার ফলে ল্যাম্প পোস্ট পড়ে গেছে। এই ব্যাপারে লোকাল অফিসার এবং আপনাকে বহু চিঠি দিয়েছি কিন্তু আজ পর্যন্ত ৩-৪টে পোস্ট বসানো হল না এবং যার ফলে ওখানে সেচের উন্নতির জন্যে ২৫টা স্যালো টিউবওয়েল বসানো যাচ্ছে না, এর কারণ কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** আপনার চিঠি অনুযায়ী কাজ কয়েকটি জায়গায় হয়েছে। যদি এইরকম হয়ে থাকে যে ৩-৪টে পোস্টের জন্যে স্যালো টিউবওয়েল, মিনি ডিপ টিউবওয়েল বসানো যাচ্ছে না তাহলে আপনি নির্দিষ্ট ভাবে নোটিশ দেবেন আমি ব্যবস্থা করব।

**শ্রী উপেন কিস্কু :** ১০টা পরিবার পিছু একটা করে পোল বসানোর কথা বিনা পয়সায় কিন্তু আপনি জানেন যে এই আদিবাসীরা যত্রতত্র ছড়িয়ে ছিটিয়ে থাকেন যার ফলে লোকদ্বীপ প্রকল্পের উপকৃত হয় না এই ব্যাপার আপনারা কি ব্যবস্থা নেবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** আপনি ওইসব আদিবাসী এলাকায় যাবেন, দেখবেন ওরা উপকৃত হয়েছে এবং এছাড়া আমাদের নর্মসের মধ্যে আমাদের কাজ করতে হয়।

### বান্দোয়ান বিধানসভা কেন্দ্রের মৌজাগুলি বিদ্যুতায়ন

***৬৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৬৯।) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বান্দোয়ান বিধানসভা কেন্দ্রে (১) কয়টি মৌজায় বিদ্যুতায়ন ও (২) কয়টি পরিবারকে 'লোকদ্বীপ' প্রকল্পে অন্তর্ভুক্ত করা সম্ভব হইয়াছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(১) বিধানসভা কেন্দ্র হিসাবে পরিসংখ্যান নেই। এ ব্যাপারে থানা ভিত্তিক হিসেব রাখা হয়। ৩১.৩.৮৯ পর্যন্ত বান্দোয়ান থানার ৪টি মৌজা বিদ্যুত্বায়িত হয়েছে।

(২) বান্দোয়ান থানার অধীন কোনও বাড়িতে লোকদ্বীপ প্রকল্পে বিদ্যুৎ সংযোজিত হয় নি।

**শ্রী লক্ষ্মীরাম কিস্কু :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন, বান্দোয়ান থানার মধ্যে ৪টি মৌজায় বিদ্যুতায়ন হয়েছে, এত কম সংখ্যক মৌজায় বিদ্যুতায়ন হওয়ার কারণ কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** কারণটা হচ্ছে পরিকল্পনার অভাব আছে, পুরুলিয়ার মৌজায় বিদ্যুতিকরণ খুব কম হয়েছে। অন্যান্য জেলার ক্ষেত্রে ৯০।১০০ ভাগ হয়েছে। এটায় সেই রকম হয় নি। ২৫৫২টি মৌজার মধ্যে এ পর্যন্ত ১১৮৯ মৌজায় বিদ্যুতায়ন হয়েছে।

**শ্রী লক্ষ্মীরাম কিস্কু :** আমি যেটুকু জানি যে বান্দোয়ান জেলার দুটি ব্লকে বিদ্যুতায়ন করার জন্য সাব-স্টেশনের কাজ শুরু হয়েছে, এই কাজটি কতদূর এগিয়েছে সেটা জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটার ব্যাপারে যে প্রশ্নটা করেছেন সেটার ব্যাপারে আমি প্রস্তুত নই, এটার ব্যাপারে নোটিশ দিলে আমি পরে উত্তর দেব।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** আপনি বললেন বিধানসভার কেন্দ্র হিসাবে হিসাব রাখা হয় না, কিন্তু উনি যে মৌজার হিসাব দিয়েছেন, ৪টি মৌজায় বিদ্যুৎ পৌঁছে দিতে পেরেছেন, এটা কিন্তু আপনার দপ্তরের একটা গাফিলতি বা নেগলিজেন্সি বলতে হবে। একটা বিধানসভায় ৫০।৬০টি মৌজা থাকে তার মধ্যে ৪টি মৌজায় শুধু বিদ্যুৎ নিয়ে যেতে পারলেন, এবং সঙ্গে সঙ্গে তফসিলি এলাকায় লক্ষীর কথা বলা হয়েছে। আমি যেটা বলতে চাইছি এই যে কয়টি পরিবারকে লোকদ্বীপ প্রকল্পের অর্ন্তভুক্ত করা হয়েছে এটা কি লোকদ্বীপ প্রকল্পের আওতায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এখানে বিধানসভার হিসাবে দেওয়া হয় নি, একটি থানার মধ্যে ৪টি মৌজা হয়েছে, লোকদ্বীপ প্রকল্প নিয়ে থানা হয় নি।

**শ্রী উপেন কিস্কু ঃ** আপনি বললেন থানার মধ্যে ৪টি মৌজায় বিদ্যুৎ গিয়েছে, পুরুলিয়া জেলায় অনেক মৌজা আছে যেখানে একটি জায়গায় ১০টি মৌজায় বিদ্যুৎ গিয়েছে, এইগুলির ব্যাপারে কোনও স্পেশাল ড্রাইভ দেবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** পুরুলিয়া, মেদিনীপুর, পশ্চিম দিনাজপুরে এখন স্পেশাল ড্রাইভ দেওয়া হচ্ছে যাতে তাদের বেশি মৌজায় বিদ্যুতায়ন করা যায়।

**শ্রী দেবশরণ ঘোষ ঃ** স্যার, কংগ্রেস আমলে কোনও মৌজায় ইলেকট্রিফিকেশন হলে যেখানে মৌজার নাম আছে, কিন্তু গ্রাম নেই, জনবসতি নেই, এই রকম জায়গায় কোনও জমিতে বিদ্যুতায়ন হয়েছে বলে ঘোষণা করা হত। বামফ্রন্ট সরকারের আমলে সেই রকম মৌজায় বিদ্যুৎ দেওয়া হয়েছে না গ্রাম হিসাবে দেওয়া হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কংগ্রেসি আমলে কোনও ক্রটি থাকলেও বর্তমানে যেখানে গ্রাম আছে সেখানে বিদ্যুৎ যাচ্ছে আবার যেখানে গ্রাম নেই সেখানেও বিদ্যুৎ দেওয়া হচ্ছে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** বান্দোয়ান বিধানসভা কেন্দ্রে ৪টি মৌজায় বিদ্যুতায়ন হয়েছে, বর্তমান আর্থিক বছরে কয়টি মৌজায় বিদ্যুতায়ন হবে বলে আশা করেন।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটা আগে জানাতে হবে বা নোটিশ দিতে হবে।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী সাত্বিককুমার রায় ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় একটু আগে বললেন, এটা আমার কনফিউশন, সন্দেহ আছে, আমি ঠিক বুঝতে পারছি না। আপনি বললেন ১০টা কনজিউমার হলে একটা পোল। কিন্তু স্যার, আমি রিসেন্ট শুনেছি অফিসারদের কাছ থেকেও যে এটা না কি দেড়টা হলে একটা পোল পাওয়া যাবে। এটা কি ঠিক?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আপনি তো সভায় ছিলেন, ১০টা কনজিউমার হলে একটা পাওয়া যাবে। এটা তো আগেও ছিল এখনও আছে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মাননীয় বিধায়ক দেবশরণ ঘোষ মহাশয় যা বলছেন আমি তারই সূত্র ধরে বলছি কংগ্রেস রাজত্বের সময় গ্রামে ইলেকট্রিফিকেশন করবার জন্য বিভিন্ন মৌজায় দু তিনটে বাড়ির পাশ দিয়ে বিদ্যুৎ গেছে। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে এনটায়ার গ্রামে বিদ্যুতায়নের জন্য ব্যবস্থা করা হচ্ছে কি না? দপ্তর থেকে উত্তর আসছে যে বিদ্যুতায়ন হয়ে গেছে। এই ব্যাপারে কোনও স্পেসিফিক ব্যবস্থা নেবেন কি না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন যেভাবে বলেছেন, সেই ভাবেই হয়েছে। কংগ্রেস আমলেও যা হয়েছে এখনও তাই হচ্ছে। এখন আমরা যুক্ত করেছি যেটা, সেটা হচ্ছে ইনটেনসিফিকেশন। রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন তো দিল্লির সরকার পরিচালনা করেন। কংগ্রেস আমলের সময় তো বিদ্যুৎ না দিয়ে বলেছেন যে হয়ে গিয়েছে। একটা মৌজাতে ১০ পারসেন্ট ইলেকট্রিফিকেশনের স্কীম নেওয়া হয়েছে।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### কুটির জ্যোতি প্রকল্প

*৬৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *২২০৬।) শ্রী **মৃণালকান্তি রায় :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) কুটির জ্যোতি প্রকল্প রূপায়ণে কোনও জটিলতা সৃষ্টির সংবাদ সরকারের নিকট আছে কিনা; এবং

(খ) কুটির জ্যোতি প্রকল্পের সুযোগ-সুবিধা লোকদ্বীপ প্রকল্পের মতো করার জন্য কোনও ব্যবস্থা বা সুপারিশ গৃহীত হয়েছে কিনা?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) লোকদ্বীপে দুটো করে আলো এবং কুটির জ্যোতিতে একটা করে আলো দেবার ব্যবস্থা আছে। কুটির জ্যোতিতে দুটো করে আলো দেওয়ার প্রস্তাব দেওয়া হয়েছিল কিন্তু কেন্দ্রীয় সরকার গ্রহণ করে নি।

### শালকুমার নলবাহী জল সরবরাহ প্রকল্প

*৬৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪০।) শ্রী **যোগেন্দ্রনাথ সিংহরায় :** জনস্বাস্থ্য ও কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার থানার অন্তর্গত শালকুমার এলাকায় একটি নলবাহী জল সরবরাহ প্রকল্প সরকারি ভাবে অনুমোদিত হয়েছে; এবং

(খ) সত্য হলে, ১৯৯০-৯১ আর্থিক বৎসরে উক্ত প্রকল্পের কাজ আরম্ভ হবার সম্ভাবনা আছে কিনা?

**জনস্বাস্থ্য ও কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**সিন্দরী মৌজায় বিদ্যুৎ সরবরাহ**

***৬৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮০৪।) **শ্রী বিন্দেশ্বর মাহাতো ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৯০-৯১ আর্থিক বছরে পুরুলিয়া জেলায় পুরুলিয়া ১নং পঞ্চায়েত সমিতির অন্তর্গত সিন্দরী মৌজার সংলগ্ন চাষ মোড় এলাকাটি বিদ্যুৎকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটির কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আমাদের হিসেবে মৌজা ভিত্তিক রাখা হয়। আদম সুমারীর বইতে চাষ মোড় নামে কোনও মৌজার উল্লেখ নেই।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**কোলাঘাট-কৌশল্যা ৪০০ কে ভি বৈদ্যুতিক লাইন**

***৬৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯০৭।) **শ্রী নাজমুল হক (মেদিনীপুর) ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুরের কোলাঘাট হইতে কৌশল্যা পর্যন্ত ৪০০ কে ভি বৈদ্যুতিক লাইন স্থাপনের কাজটি অসমাপ্ত অবস্থায় বন্ধ রহিয়াছে;

(খ) সত্য হইলে, (১) ইহার কারণ কি, (২) এই বিষয়ে অসুবিধাগুলি দূরীকরণে কি কি ব্যবস্থা গৃহীত হইয়াছে; এবং (৩) লাইন সিরিঞ্জিং করার দায়িত্ব কোন সংস্থার উপর অর্পিত হইয়াছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কাজ বন্ধ হয় নাই।

(খ) (১) এবং (২) প্রশ্ন ওঠে না।

(৩) উপরোক্ত অংশের তার টানার কাজ কলিকাতার ই. এম. সি.-কে দেওয়া হয়েছে।

**রাম্মাম জল বিদ্যুৎ প্রকল্প**

***৬৬০। (অনুমোদিত প্রশ্ন নং *২০৬৬।) শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি —

(ক) রাম্মাম জল বিদ্যুৎ প্রকল্পে (৪×১২.৫ মেগাওয়াট)-এর কাজ কোন সালে শুরু হয়েছে;

(খ) উক্ত প্রকল্পের কোন ইউনিটটি কোন সালে স্থাপনের লক্ষ্য স্থির করা হয়েছিল এবং প্রকৃতপক্ষে কোন সালে স্থাপিত হয়েছে/হতে চলেছে; এবং

(গ) উক্ত প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৭ সালে প্রকল্পটির জন্য প্ল্যানিং কমিশনের অনুমোদন পাওয়ার পর রাস্তা নির্মাণ, টাউনশিপ তৈরি, প্রশাসনিক ব্লক তৈরি এবং নক্সা তৈরির জন্য ফিল্ড সার্ভে ইত্যাদির কাজ শুরু করা হলেও প্রকল্পটি মূল কাজ ১৯৮২ সালে শুরু হয়েছে।

(খ) প্রকল্পটি অনুমোদিত হওয়ার সময় চালু হওয়ার লক্ষ্য স্থির হয়েছিল ১৯৮১-৮২ সালে এখনও পর্যন্ত কোনও ইউনিটই স্থাপিত হয় নি। বর্তমানে প্রকল্পটির প্রথম ইউনিটটি ১৯৯১ সালের ডিসেম্বর মাসে চালু হবে বলে আশা করা যায় এবং দ্বিতীয়, তৃতীয় এবং চতুর্থ ইউনিটগুলি যথাক্রমে ১৯৯২ সালে ফেব্রুয়ারি, এপ্রিল এবং জুন মাসে চালু হবে বলে আশা করা যাচ্ছে।

(গ) এই প্রকল্পটির জন্য মোট আনুমানিক খরচা ৯৫.৬০ কোটি টাকা।

১৯৯০-৯১ সালে ঐ প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ ১৩ কোটি টাকা।

**বড়এগ্রা ব্লকে বিদ্যুৎ সরবরাহ**

***৬৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩০।) শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মার্চ, ১৯৯০ পর্যন্ত মুর্শিদাবাদ জেলার বড়এগ্রা ব্লকের কয়টি মৌজায় বৈদ্যুতিকরণ হয়েছে; এবং

(খ) ঐ জেলার অবশিষ্ট মৌজাগুলিতে বৈদ্যুতিকরণের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ ব্যাপারে থানা ভিত্তিক হিসেব রাখা হয়, ব্লক ভিত্তিক নয়। ৩১.৩.৯০ পর্যন্ত মুর্শিদাবাদ জেলার বড়এগ্রা থানার অধীন ১৪৯টি মৌজা বিদ্যুতায়িত হয়েছে।

(খ) ১৯৯১-৯২ সাল নাগাদ শেষ হবে বলে আশা করা যায়।

## Unstarred Questions

### (to which written answers were laid on the Table)

### নদীয়া জেলায় খুনের সংখ্যা

**১১১।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৫।) **শ্রী অমর ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি —

(ক) ১৯৮৫ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৯০ সালের ১লা জানুয়ারি পর্যন্ত নদীয়া জেলায় মোট কতজন মানুষ খুন হয়েছেন; এবং

(খ) ঐ সকল খুনের ঘটনায় জড়িত মোট কতজন ব্যক্তির শাস্তি হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫৭১ জন।

(খ) ৬৬০ জন।

### Number of employees in the Power Department

**112.** (Admitted question No. 87.) **Shri Ashok Ghosh :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) The number of employees in Groups A, B, C and D separately including temporary and casual worker in Power Department;

(b) The number of employees belonging to SC/ST therein;

(c) Whether there is any shortfall compared to the prescribed norms; and

(d) If so, whether there is any proposal of the Government to hold special recruitment test for SC and ST in near future to fill up the backlog ?

**Minister-in-charge of the Power Department :**

(a) Number of employees in Group A, B, C and D of this Department is as follows —

(i) Group A — 15 employees

(ii) Group B — 21 employees

(iii) Group C — 25 employees

(iv) Group D — 22 employees

Besides above there are 6 PAs of the Secretariat Pool, Finance Department. who have been working in this Department as PAs (Stenographers).

(b) Number of employees belonging to SC/ST in Group D and in Group C is 9 at present.

(c) Power Department is not concerned, since Home (P and AR) Department is the appointing authority in respect of the employees belonging to Groups A, B and C (excepting the posts of Muharrir and Record Supplier) of all Secretariat Departments and roster for reservation of SC/ST as per prescribed norms in respect of those categories of posts are maintained by that Department, for the entire Secretariat employees as a whole.

Power Department is the appointing authority in respect of the employees belonging to Group D and the posts of Record Supplier and Muharrir of Group C only and there is no shortfall compared to the prescribed norms in those posts in the Power Department.

(d) Question does not arise for a particular Department like Power Department. This has to be answered for the Secretariat as a whole for Groups A, B, C employees by Home (P and AR) Department.

### কৃষি পেনসন

১১৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৬।) শ্রী সুভাষ নস্কর ঃ কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) রাজ্যে ১৯৮৯ সাল পর্যন্ত মোট কতজন কৃষক কৃষি পেনসন পেয়েছেন;

(খ) কি পদ্ধতিতে তাঁরা পেনসন পেয়ে থাকেন; এবং

(গ) প্রতি মাসে তাঁদের বরাদ্দকৃত টাকা তাঁরা পাচ্ছেন কিনা?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮০-৮১ সালে অর্থাৎ কৃষক পেনসন চালু করার প্রথম বছরে মোট ১৯৫৪৯ জন কৃষক পেনসন পেয়েছেন। গত ১৯৮৭-৮৮ ও ১৯৮৮-৮৯ সালে যথাক্রমে ২১৩৪৭ জন ও ২০৭০৭ জন কৃষক পেনসন পেয়েছেন।

(খ) এলাকার মহকুমা কৃষি আধিকারিক পেনসন মঞ্জুর করার পর ত্রৈমাসিক ভিত্তিতে মাসিক ৬০ টাকা হারে মোট ১৮০ টাকা পেনসন প্রাপকের কাছে মনি অর্ডার যোগে পাঠিয়ে থাকেন।

(গ) 'খ' প্রশ্নের উত্তরে বলা হয়েছে যে, পেনসনের টাকা তিন মাস অন্তর মনি অর্ডার যোগে পাঠানো হয়।

### গ্যাস ও তেল অনুসন্ধানে বৈদেশিক সাহায্য

১১৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪০১।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি, ইহা কি সত্য যে পশ্চিম জার্মানীর একটি বে-সরকারি সংস্থা পশ্চিমবঙ্গে গ্যাস ও তেল সন্ধানের জন্য প্রয়োজনীয় যন্ত্র ও সরঞ্জাম তৈরির কারখানা স্থাপন করতে আগ্রহ প্রকাশ করেছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এ বিষয়ে শিল্প ও বাণিজ্য বিভাগে কোনও প্রস্তাব এখনও আসে নি।

### বন্ধ কারখানার শ্রমিক কর্মচারীর সংখ্যা

১১৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪০৫।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, রাজ্যে বর্তমানে বন্ধ কল কারখানায় শ্রমিক কর্মচারির সংখ্যা কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমানে রাজ্যে ক্লোজার ও লক-আউট জনিত বন্ধ কলকারখানায় শ্রমিক কর্মচারীর সংখ্যা হচ্ছে ৭৮,৯৩৭ (আটাত্তর হাজার নয়শত সাঁইত্রিশ)।

### রায়চক-কুকরাহাটি ফেরি প্রকল্প

১১৬। (অনুমোদিত প্রশ্ন নং ৮৭২।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) রায়চক-কুকরাহাটি গাড়ি পারাপারের ফেরি প্রকল্পটি রূপায়ণের জন্য রাজ্য সরকার কোনও উদ্যোগ গ্রহণ করছেন কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে ঐ বিষয়ে কি কি উদ্যোগ গ্রহণ করা হয়েছে?

**পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্য সরকার উদ্যোগ নিয়ে এই প্রকল্পটির 'রূপায়ণ যোগ্যতা' সম্পর্কে একটি সমীক্ষা রিপোর্ট তৈরি করিয়েছেন। সেই রিপোর্টটি হলদিয়া পেট্রোকেমিক্যালস প্রকল্পের অন্তর্ভুক্ত করার জন্য বিবেচনাধীন রয়েছে।

### এস আই এবং কনস্টেবলের সংখ্যা

**১১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৯২৮।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৯ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কলকাতা পুলিশে এস আই এবং কনস্টেবল পদে নিযুক্ত ব্যক্তির সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

এস আই — ৯৪২, ও কনস্টেবল — ১৩,৭৯৭।

### রামপুরহাটে লোকদ্বীপ প্রকল্প

**১১৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৮৬।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) লোকদ্বীপ প্রকল্পে বীরভূম জেলার রামপুরহাট ১ নং ও ২ নং ব্লকে কি কি কাজ করা হয়েছে;

(খ) কতগুলি পরিবার ইহার দ্বারা উপকৃত হয়েছেন;

(গ) এই অগ্রগতি ঐ জেলার অন্য ব্লকে যথা গৌড়েশ্বর-১, দুবরাজপুর, শিউড়ি-১ ও২, মুরারই-২, বোলপুর, রাজনগর, ময়রাশোলা ব্লকে কিরূপ হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এ সম্পর্কে ব্লক ভিত্তিক কোনও তথ্য রাখা হয় না। তবে রামপুরহাট থানায় ১৩৪টি বাড়িতে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে।

(খ) উক্ত থানার ১৩৪টি পরিবার উপকৃত হয়েছেন।

(গ) এ প্রশ্ন ওঠে না।

### বীরভূম জেলার গ্রামে পাইপ লাইন ওয়াটার সাপ্লাই প্রকল্প

**১১৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৯৩।) **শ্রী অসিতকুমার মাল :** জনস্বাস্থ্য ও কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৪-৮৫ থেকে ১৯৮৯-৯০ আর্থিক বছরে বীরভূম জেলার কোন কোন গ্রামে পাইপ লাইন ওয়াটার সাপ্লাই প্রকল্পের জন্য অর্থ মঞ্জুর করা হয়েছে?

**জনস্বাস্থ্য ও কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

একটি তালিকা সংযুক্ত করা হল।

**Statement referred to the question No. 119**

**(Admitted question No. 1093)**

**১৯৮৪-৮৫ সাল হইতে ১৯৮৯-৯০ সাল পর্যন্ত বীরভূম জেলায় যে সমস্ত জায়গায় জল সরবরাহ করা হইয়াছে তাহার তালিকা ঃ—**

| ক্রমিক সংখ্যা | প্রকল্পের নাম | ক্রমিক সংখ্যা | নলবাহী জলসরবরাহ প্রকল্পের অধীনে যে গ্রাম গুলির এলাকাসমূহ অন্তর্ভূক্ত তাদের নাম | জে এল নং |
|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| (ক) | তিনোর ... ... | ১ | ইচ্ছাপুর ... | ৮২ |
| | | ২ | শ্রীপুর ... | ৮৬ |
| | | ৩ | তিনোর ... | ৮৫ |
| (খ) | তারাপীঠ ... ... | ৪ | তারাপীঠ ... | ... |
| (গ) | পইকর ... ... | ৫ | পইকর ... | ৭৬ |
| (ঘ) | রাজগ্রাম ... ... | ৬ | অভুয়া ... | ১৪ |
| | | ৭ | উত্তর কোশিলা ... | ১৫ |
| | | ৮ | গরচা ... | ১৬ |
| | | ৯ | ভবানীপুর ... | ২৪ |
| | | ১০ | রাজগ্রাম ... | ২৫ |
| (ঙ) | লায়েক বাজার ... | ১১ | মুলুক ... | ১২১ |
| | | ১২ | লায়েক বাজার ... | ১২৩ |
| | | ১৩ | গোবিন্দপুর ... | ১২৬ |
| | | ১৪ | গয়েসপুর ... | ১২২ |
| | | ১৫ | অরজি মুলুক ... | ১২৫ |
| | | ১৬ | তাতারপুর ... | ১২৪ |
| (চ) | ইলাম বাজার ... | ১৭ | ভরতপুর ... | ৭৯ |
| | | ১৮ | পায়ের ... | ৪৭ |

| ক্রমিক সংখ্যা | প্রকল্পের নাম | | ক্রমিক সংখ্যা | নলবাহী জলসরবরাহ প্রকল্পের অধীনে যে গ্রাম গুলির এলাকাসমূহ অন্তর্ভূক্ত তাদের নাম | | জে এল নং |
|---|---|---|---|---|---|---|
| ১ | ২ | | ৩ | ৪ | | ৫ |
| | | | ১৯ | মির্জাপুর | ... | ৯১ |
| | | | ২০ | বারইপুর | ... | ৯২ |
| | | | ২১ | গঙ্গাপুর | ... | ৯৪ |
| | | | ২২ | দেবীপুর | ... | ৯৩ |
| | | | ২৩ | ইলাম বাজার | ... | ৯৫ |
| | | | ২৪ | হাওড়া | ... | ৯৬ |
| | | | ২৫ | চৌপাহাড়ি জঙ্গল | ... | ১২২ |
| | | | ২৬ | খেয়ারবাড়ি | ... | ১২৩ |
| | | | ২৭ | নেলেগড় | ... | ১২৪ |
| (ছ) | জয়দেব কেন্দুলি | ... | ২৮ | জয়দেব কেন্দুলি | ... | ৬৩ |
| (জ) | চন্ডীদাস নানুর | ... | ২৯ | সাকুলিপুর | ... | ৬১ |
| | | | ৩০ | চন্ডীদাস নানুর | ... | ৬৫ |
| | | | ৩১ | বেড়গ্রাম | ... | ৬৬ |
| | | | ৩২ | উচকরন | ... | ৭৮ |
| | | | ৩৩ | বালিগুনি | ... | ৭৪ |
| (ঝ) | তেজহাটি ... | ... | ৩৪ | তেজহাটি | ... | ৪৫ |
| | | | ৩৫ | হরিপুর পোদ্রা | ... | ৪৯ |
| (ঞ) | সুরুল ... | ... | ৩৬ | সুরুল | ... | ১০৪ |
| | | | ৩৭ | মেহেদিপুর | ... | ১০৫ |
| (ট) | ময়ূরেশ্বর ... | ... | ৩৮ | কামারহাটি | ... | ১০০ |
| | | | ৩৯ | কোলাসুর | ... | ১০২ |
| | | | ৪০ | ময়ূরেশ্বর | ... | ১৩৮ |

| ক্রমিক সংখ্যা | প্রকল্পের নাম | ক্রমিক সংখ্যা | নলবাহী জলসরবরাহ প্রকল্পের অধীনে যে গ্রাম গুলির এলাকাসমূহ অন্তর্ভুক্ত তাদের নাম | জে এল নং |
|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| (ঠ) | কয়থ ... ... | ৪১ | রামেশ্বরপুর ... | ৯৩ |
| | | ৪২ | দেবগ্রাম ... | ৯৪ |
| | | ৪৩ | পূর্বলক্ষ্মীনারায়নপুর ... | ৯৫ |
| | | ৪৪ | মহেশপুর ... | ৯৬ |
| | | ৪৫ | কয়থ ... | ৯৮ |
| (ড) | মতপলসা ... ... | ৪৬ | মতপলসা ... | ৩৯ |
| | | ৪৭ | রানিনগর ... | ৩৩ |
| (ঢ) | করিধ্যা ... ... | ৪৮ | লাম্বদারপুর ... | ৬৫ |
| | | ৪৯ | ব্রজেরগ্রাম ... | ১০৪ |
| | | ৫০ | কালিপুর ... | ১০৫ |
| | | ৫১ | করিধ্যা ... | ১০৬ |
| | | ৫২ | ছোরা ... | ১০৭ |
| | | ৫৩ | তসরকাটা ... | ২১২ |
| | | ৫৪ | রামপুর ... | ২১৩ |
| (ণ) | মোল্লারপুর ... | ৫৫ | পুরালি ... | ১৭ |
| | | ৫৬ | মোল্লারপুর ... | ২২ |
| | | ৫৭ | আম্বা ... | ২৫ |
| | | ৫৮ | ফতেপুর .. | ২৬ |
| | | ৫৯ | বাহিরা ... | ২৭ |
| | | ৬০ | কুমুদ্দা ... | ২৮ |
| | | ৬১ | তিলডাঙ্গা ... | ২৯ |
| | | ৬২ | মহলা ... | ৩০ |

| ক্রমিক সংখ্যা | প্রকল্পের নাম | ক্রমিক সংখ্যা | নলবাহী জলসরবরাহ প্রকল্পের অধীনে যে গ্রাম গুলির এলাকাসমূহ অন্তর্ভূক্ত তাদের নাম | জে এল নং |
|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| | | ৬৩ | গুরুচন্দ্রপুর ... | ৩১ |
| | | ৬৪ | ভালিয়ান ... | ৩২ |
| | | ৬৫ | কানাচি ... | ৩৮ |
| | | ৬৬ | তরাচি ... | ৩৯ |
| | | ৬৭ | লাক্রা ... | ৫১ |
| | | ৬৮ | মালঞ্চ ... | ৫২ |
| | | ৬৯ | খরাসিকপুর ... | ৫৩ |
| | | ৭০ | রঘুনাথপুর ... | ৫৪ |
| | | ৭১ | দঙ্গল ... | ৫৭ |
| | | ৭২ | জামালপুর ... | ৫৫ |
| | | ৭৩ | তারাপুর ... | ৫৮ |
| | | ৭৪ | কাটিগ্রাম ... | ৫৯ |
| (ত) | অহম্মেদপুর ... | ৭৫ | কুচিঘাটা ... | ১৪৮ |
| | | ৭৬ | টেকদ্যহা ... | ১৫২ |
| | | ৭৭ | ভগবতীপুর ... | ১৫৩ |
| | | ৭৮ | অহম্মেদপুর ... | ১৫৪ |
| | | ৭৯ | ঈশ্বরপুর ... | ১৫৫ |
| | | ৮০ | জুইতা ... | ১৫৬ |
| | | ৮১ | কুসুমযাত্রা ... | ১৫৭ |
| (থ) | মুরারই ... ... | ৮২ | মুরারই ... | ১০৪ |
| | | ৮৩ | ভদিশ্বর ... | ১০৩ |
| | | ৮৪ | ধিতোরা ... | ৪০ |
| (দ) | সাঁইথিয়া ... ... | ৮৫ | সাঁইথিয়া ... | ৯৫ |
| | | ৮৬ | থৈজল্লাবাদ ... | ৯৬ |
| | | ৮৭ | মুরাদিহি ... | ৯৭ |

## বাঁকুড়া জেলায় অপরাধমূলক ঘটনা

**১২০।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৯৮।) **শ্রী রামপদ মান্ডি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৫ সালের ১লা জানুয়ারি হইতে ১৯৮৯ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত সময় সীমায় বাঁকুড়া জেলায় মোট কতগুলি (১) চুরি, (২) ডাকাতি, (৩) লুটপাট, (৪) খুন ও (৫) নারীধর্ষণের ঘটনা ঘটেছে (বছরওয়ারী হিসাব);

(খ) উক্ত নারীধর্ষণের অপরাধের ক্ষেত্রে আদিবাসী ও তফসিলিদের সংখ্যা কত (বছরওয়ারী হিসাব);

(গ) উপরোক্ত ঘটনাগুলির মধ্যে রানিবাঁধ থানার সংঘটিত অপরাধের সংখ্যা কত; এবং

(ঘ) এই সকল অপরাধের জন্য কতজনের বিরুদ্ধে ইতি মধ্যে আইনগত ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| | | ১৯৮৫ | ১৯৮৬ | ১৯৮৭ | ১৯৮৮ | ১৯৮৯ |
|---|---|---|---|---|---|---|
| (ক) চুরি | ... | ৫৪৮ | ৪৫৬ | ৪০৫ | ৪১৫ | ৩৩৭ |
| ডাকাতি | ... | ২৩ | ২০ | ১৮ | ১৮ | ৩৩ |
| লুট | ... | ২৯ | ১৭ | ১৪ | ২০ | ১২ |
| খুন | ... | ৩২ | ৫০ | ৬৭ | ৬১ | ৭৮ |
| ধর্ষণ | ... | ৯ | ১০ | ১৪ | ১৮ | ১৫ |
| (খ) আদিবাসী | ... | ১ | ২ | ৫ | ১ | ২ |
| তফসিলি | ... | ১ | ৩ | ৪ | ২ | ৩ |
| (গ) চুরি | ... | ১২ | ১৬ | ৫ | ৭ | ৬ |
| ডাকাতি | ... | ... | ... | ... | ১ | ... |
| লুট | ... | ... | ... | ৪ | ৪ | ৫ |
| খুন | ... | ৩ | ১ | ৩ | ২ | ২ |
| ধর্ষণ | ... | ... | ... | ১ | ১ | ১ |
| (ঘ) | ... | ১৭৪ | ১৩৩ | ১৩৩ | ১০১ | ৯১ |

**ঘাটাল থানায় বিদ্যুৎ সরবরাহ**

**১২১।** (অনুমোদিত প্রশ্ন নং ১২০৮।) **শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৯০ সালের মার্চ মাস পর্যন্ত সময়ে মেদিনীপুর জেলার ঘাটাল থানার মোট কতগুলি মৌজায় বিদ্যুৎ সরবরাহ করা সম্ভব হয়েছে;

(খ) বর্তমান আর্থিক বৎসরে ঐ থানার আরও কতগুলি মৌজায় বিদ্যুৎ সরবরাহ করার পরিকল্পনা নেওয়া হয়েছে; এবং

(গ) উক্ত মৌজাগুলির নাম কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মার্চ, ১৯৯০ সাল পর্যন্ত মেদিনীপুর জেলার ঘাটাল থানার ১৩৩টি মৌজা বিদ্যুতায়িত হয়েছে।

(খ) এই আর্থিক বছরে বাকী ৫টি মৌজা বিদ্যুতায়িত করার পরিকল্পনা আছে।

(গ) দৌলতচক (২৬), গঙ্গাপ্রসাদ (২৮), মোহনচক (৯৪), দুবরাজকুন্ডু (১২১), পাথরচক গোবিন্দপুর (১৫০)।

**১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে পঞ্চায়েত কর আদায়**

**১২২।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৪৪।) **শ্রী হিমাংশু কুঙর ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৮-৮৯ আর্থিক বর্ষে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত কি পরিমাণ কর আদায় করেছে;

(খ) ঐ আর্থিক বর্ষে মেদিনীপুর জেলাতে কি পরিমাণ কর আদায় হয়েছে;

(গ) রাজ্য সরকার গ্রাম পঞ্চায়েতগুলিকে কর আদায়ের জন্য ১৯৮৮-৮৯ সালে মোট কত অনুদান দিয়েছে; এবং

(ঘ) (১) তন্মধ্যে মেদিনীপুর জেলাতে কত; ও (২) কেশপুর ব্লকের সমস্ত গ্রাম পঞ্চায়েতের জন্য কত?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাপ্ত তথ্যের ভিত্তিতে দেখা যাচ্ছে যে, ১৯৮৮-৮৯ আর্থিক বর্ষে রাজ্যের গ্রাম পঞ্চায়েতগুলি প্রায় ২ কোটি ৯০ লক্ষ টাকা কর আদায় করেছে।

(খ) প্রায় ৪০ লক্ষ ২০ হাজার টাকা।

(গ) মোট ১ কোটি ১৫ লক্ষ ৬১ হাজার ৪৪৮ টাকা।

(ঘ) (১) ২৪ লক্ষ ২৩ হাজার ৫৪১ টাকা, ও (২) ১ লক্ষ ২৩ হাজার ৮৮১ টাকা।

## রেগুলেটেড মার্কেট

**১২৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৩৮।) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কয়টি রেগুলেটেড মার্কেট আছে; এবং

(খ) নদীয়া জেলায় নূতন কোনও রেগুলেটেড মার্কেট সংস্থাপনের পরিকল্পনা আছে কি না?

**কৃষি বিভাগের মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে মোট ৪০টি রেগুলেটেড মার্কেট আছে।

(খ) আপাততঃ নদীয়া জেলায় নূতন কোনও রেগুলেটেড মার্কেট সংস্থাপনের পরিকল্পনা নাই।

## প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের পেনসন

**১২৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪৩৬।) **শ্রী কমলাকান্ত মাহাত ঃ** শিক্ষা ( প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১-৪-১৯৮১ তারিখ হইতে ৩১-১২-১৯৮৯ পর্যন্ত পশ্চিমবঙ্গে কতজন প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকের পেনসনের জন্য আবেদনপত্র জমা পড়েছে;

(খ) উল্লিখিত সময়ের মধ্যে কতজন প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকের পেনসন মঞ্জুর হয়েছে;

(গ) তন্মধ্যে পুরুলিয়া জেলায় পেনসনের জন্য আবেদনকারী প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকের সংখ্যা কত (পৃথক পৃথক ভাবে); এবং

(ঘ) উক্ত জেলায় কতজন প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকের পেনসন মঞ্জুর হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক ৭৪৯৮ জনের ও মাধ্যমিক ৩১৯৩ জনের।

(খ) ৫৯৪৮ জনের ও ২০৬৯ জনের।

(গ) ২৫৮ জনের ও ৫০ জনের।

(ঘ) ১৩৭ জনের ও ২৭ জনের।

## স্বাধীনতা সংগ্রামী তিতুমীরের জন্মস্থান সংরক্ষণের পরিকল্পনা

**১২৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪৮৯।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) উত্তর ২৪-পরগনার বাদুড়িয়ায় স্বাধীনতা সংগ্রামী তিতুমীরের জন্মস্থান সংরক্ষণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ বাস্তবে রূপায়িত হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

## হাওড়া পৌরভবনে পুলিশ খাতে ব্যয়

**১২৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫০৩।) **শ্রী অশোক ঘোষ ঃ** মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি —

(ক) জুলাই ১৯৮৪ থেকে ১৯৯০ সাল অবধি হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন থেকে মোট কত টাকা পুলিশ খাতে খরচ করা হয়েছে; এবং

(খ) উল্লিখিত সময়ে হাওড়া পৌরভবনে নিয়মিত পুলিশ তদারকির ব্যয় কত (মাসিক হিসাবে)?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও টাকাই উক্ত খাতে খরচ করা হয় নি।

(খ) ঐ বাবদ কোনও ব্যয় করা হয় নি।

## শিক্ষা ক্ষেত্রে তফসিলি ও আদিবাসীদের মান

**১২৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫৯।) **শ্রী ক্ষুদিরাম পাহান ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) তফসিলি ও আদিবাসীদের শিক্ষা ক্ষেত্রে পশ্চিমবঙ্গের মান ক্রমশ নিচে নামছে এরূপ কোনও সংবাদ সরকারের নিকট আছে কিনা;

(খ) থাকলে, তার কারণ কি; এবং

(গ) ১৯৯০-৯১ আর্থিক বৎসরে যে সমস্ত মৌজায় প্রাথমিক বিদ্যালয় খোলবার পরিকল্পনা আছে তার মধ্যে আদিবাসী ও তফসিলি মৌজাগুলিকে অগ্রাধিকার দেওয়া হবে কিনা?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ সংবাদ সরকারের নিকট নাই।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) ১৯৯০-৯১ আর্থিক বৎসরে প্রাথমিক বিদ্যালয় স্থাপন সম্পর্কে এখনও কোনও চূড়ান্ত সিদ্ধান্ত হয় নি সেজন্য এ প্রশ্নের জবাব দেওয়া সম্ভব নয়।

## মুর্শিদাবাদ জেলায় সুসংহত শিশু-বিকাশ প্রকল্প

**১২৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮১।) **শ্রী তোয়াব আলি :** গত ২৯শে মার্চ, ১৯৯০ তারিখের অ-তারকিত প্রশ্ন নং ১৫ (অনুমোদিত প্রশ্ন নং ৩২৬)-এর প্রাসঙ্গিকতায় ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৯০-৯১ সালে মুর্শিদাবাদ জেলায় সুসংহত শিশু-বিকাশ প্রকল্পে নূতন কোনও ব্লককে অন্তর্ভূক্ত করা হবে কি; এবং

(খ) 'ক' এর প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে —

(১) তার সংখ্যা কত, ও

(২) উক্ত ব্লকগুলির নাম কি?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) (১) একটি, ও (২) নবগ্রাম ব্লক।

## নূতন অগ্নি-নির্বাপণ কেন্দ্র স্থাপন

**১২৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮৩।) **শ্রী তোয়াব আলি :** স্থানীয় শাসন ও নগর উন্নয়নের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্তমানে নূতন অগ্নি-নির্বাপণ কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, —

(১) কোথায় কোথায়, ঐ কেন্দ্র স্থাপিত হবে, ও

(২) তার সংখ্যা কত?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) (১) সংযোজিত তালিকা দ্রষ্টব্য।

(২) ৪০।

[ 17th May, 1990 ]

**Statement referred to Clause 'Kha' (1) of the Question No. 129**

**(Admitted Question No. 1683)**

**List of Place for setting up of Fire Stations**

| Sl. No. | Name of Place | District | Unit of Pump |
|---|---|---|---|
| 1 | Habra ... ... | North 24-Parganas ... | 2 |
| 2. | Arambagh ... ... | Hooghly ... ... | 2 |
| 3. | Katwa ... ... | Burdwan ... ... | 2 |
| 4. | Baishnabghata-Patuli ... | South 24-Parganas ... | 2 |
| 5. | Midnapore ... ... | Midnapore ... ... | 3 |
| 6. | Uluberia/Andul ... ... | Howrah ... ... | 2 |
| 7. | Salt Lake-I ... ... | North 24-Parganas ... | 3 |
| 8. | Salt Lake-II ... ... | Ditto ... ... | 3 |
| 9. | Jadavpur ... ... | South 24-Parganas ... | 3 |
| 10. | Diamond Harbour ... | Ditto ... ... | 2 |
| 11. | Kalna ... ... | Burdwan ... ... | 2 |
| 12. | Bishnupur ... ... | Bankura ... ... | 2 |
| 13. | Jhargram ... ... | Midnapore ... ... | 2 |
| 14. | Kolaghat ... ... | Midnapore ... ... | 2 |
| 15. | Tangra ... ... | Calcutta ... ... | 2 |
| 16 | Belgachia ... ... | Calcutta ... ... | 2 |
| 17 | Raghunathpur ... ... | Purulia ... ... | 2 |
| 18. | Tingharia ... ... | Darjeeling ... ... | 2 |
| 19. | Tufanganj ... ... | Cooch Behar ... ... | 2 |
| 20. | Baruipur ... ... | South 24-Parganas ... | 2 |
| 21 | Bagbazar ... ... | Calcutta ... ... | 2 |
| 22. | Bijanbari ... ... | Darjeeling ... ... | 2 |

## List of Place for setting up of Fire Stations

| Sl. No. | Name of Place | District | Unit of Pump |
|---|---|---|---|
| 23. | Farakka ... ... | Murshidabad ... ... | 2 |
| 24. | Bakreswar ... ... | Birbhum ... ... | 2 |
| 25. | Santipur ... ... | Nadia ... ... | 2 |
| 26. | Dankuni ... ... | Hooghly ... ... | 2 |
| 27. | Nabadwip ... ... | Nadia ... ... | 2 |
| 28. | Canning ... ... | South 24-Parganas ... | 2 |
| 29. | Jangipur/Raghunathganj ... | Murshidabad ... ... | 2 |
| 30. | Kandi ... ... | Ditto ... ... | 2 |
| 31 | Ramrajatala ... ... | Howrah ... ... | 2 |
| 32. | Ghusury ... ... | Ditto ... ... | 2 |
| 33. | Tarakeswar ... ... | Hooghly ... ... | 2 |
| 34. | Kulti ... ... | Burdwan ... ... | 2 |
| 35. | Karimpur ... ... | Nadia ... ... | 2 |
| 36. | Chanchal ... ... | Malda ... ... | 2 |
| 37. | Bethuadahari ... ... | Nadia ... ... | 2 |
| 38. | Pandua ... ... | Hooghly ... ... | 2 |
| 39. | Memari ... ... | Burdwan ... ... | 2 |
| 40 | Naxalbari ... ... | Darjeeling ... ... | 2 |

### সুন্দরবন থেকে কাঠ ও মধু সংগ্রহ

১৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৬৪।) **শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) সুন্দরবন থেকে ১৯৮৮-৮৯ ও ১৯৮৯-৯০ সালে কত কাঠ ও মধু সংগ্রহ করা হয়েছে;

(খ) ঐ কাঠ ও মধুর বর্তমান বাজার মূল্য কত;

(গ) কাঠ কাটার জন্য পারমিট দেবার কি কি নিয়ম চালু আছে;

(ঘ) স্থানীয় বাসিন্দাদের জ্বালানী ও গৃহ নির্মাণের জন্য কাঠ সরবরাহের কোন পরিকল্পনা আছে কিনা; এবং

(ঙ) থাকলে, তা কিভাবে রূপায়িত হবে বলে আশা করা যায়?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| (ক) | | কাঠ | মধু |
|---|---|---|---|
| | | (কুইন্টাল) | (কেজি) |
| ১৯৮৮-৮৯ | ... | ২,৪৬,৫৮৩ | ৬৪,৪৪৮ |
| ১৯৮৯-৯০ | ... | ১,৭৩,৯১৫ | ৪,১৯৭ |

| (খ) | | কাঠ | মধু |
|---|---|---|---|
| | | (টাকা) | (টাকা) |
| ১৯৮৮-৮৯ | ... | ১৬,৯২,১৯০ | ২১,২৬,৭৮৪ |
| ১৯৮৯-৯০ | ... | ১৩,০৬,৬৭০ | ১,৩৮,৫০১ |

(গ) রেজিস্ট্রিকৃত কাষ্ঠ সংগ্রাহকদের নির্দিষ্ট জঙ্গল থেকে কাঠ কাটিবার জন্য পারমিট দেওয়া হয়।

(ঘ) হ্যাঁ।

(ঙ) স্থানীয় পঞ্চায়েতের মাধ্যমে নির্দিষ্ট দামে রেজিস্ট্রিকৃত সংগ্রাহকদের মারফৎ সরবরাহের ব্যবস্থা আছে।

## মাতাপাড়া হইতে হাওড়া পর্যন্ত এল নং বাস চালু

**১৩১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯০৩।) **শ্রী অমর ব্যানার্জি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) উলুবেড়িয়া-দক্ষিণ বিধানসভা কেন্দ্রের মাতাপাড়া হইতে হাওড়া পর্যন্ত এল নং বাস চালানোর কোনও প্রস্তাব আছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**রুগ্ন কারখানার জাতীয়করণ**

**১৩২।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৯৪।) **শ্রী হিমাংশু কুঙর ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, জানুয়ারি ১৯৭৮ থেকে জানুয়ারি ১৯৯০ পর্যন্ত কতগুলি রুগ্ন কারখানা জাতীয়করণ করা হইয়াছে?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১১ (এগার) টি।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion.

The first is from Dr. Manas Bhunia on the subject of alleged rise in price of essential commodities and the second is from Shri Sudip Bandyopadhyay on the subject of severe unemployment problem in West Bengal.

The matters have been extensively discussed during the concerned Budget in this Session. However, the Members may call the attention of the Minister concerned through Calling Attention, Mention etc.

I. Therefore, with hold my consent to the motions.

One Member of the party may, however, read out the text of his motion as amended.

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** জনস্বার্থের পক্ষে গুরুত্বপূর্ণ এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা তার কাজ আপাতত মুলতুবি রাখছেন এবং বিষয়টি হল, বর্তমানে এই রাজ্যে নিত্য প্রয়োজনীয় দ্রব্য সামগ্রীর দাম এত বেশি বৃদ্ধি হয়ে যাচ্ছে যে, সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে যাচ্ছে। রাজ্যের বামফ্রন্ট সরকার এই নিয়ে অনেক কথা বললেও রাজ্যের সাধারণ মানুষকে কালোবাজারী ব্যবসায়ীদের দ্রব্য মূল্য বৃদ্ধির হাত থেকে বাঁচাতে পারছেন না। চাল থেকে নুন, ভোজ্য তেল থেকে কেরোসিন তেলের দাম হু হু করে বাড়ছে। প্রশাসন নীরব।

## Calling Attention Notices to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received two notices of Calling Attention, namely :—

1. Reported clash between two groups at Bhadreswar on

16.5.90 : Shri Shish Mohammad, Shri Satya Pada Bhattacharya and Shri Debsaran Ghosh.

2. Reported collapse of a tunnel at Nataji Subhas Road, Tollygunge on 16.5.90 resulting in death of two labours : Dr. Sudipto Roy, and Shri Gobinda Chandra Naskar.

I have selected the notice of Dr. Sudipto Roy and Shri Gobinda Chandra Naskar on the subject of reported collapse of a tunnel at Nataji Subhas Road, Tollygunj on 16-5-90 resulting in death of two labours.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** Sir, on the 18th May, 1990.

## Privilege Motion

**Mr. Speaker :** Now Shri Saugata Roy to speak on privilege motion.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, নিরঞ্জন বাবুর বিরুদ্ধে ১৫.৫.৯০ তারিখে বিধানসভায় আমি যা বলেছি, সেই ব্যাপারে অমলেন্দ্র রায় আমার বিরুদ্ধে যে অধিকার ভঙ্গের প্রস্তাব এনেছেন, সেই ব্যাপারে জবাব দেওয়ার জন্য আপনি আমাকে যে সুযোগ দিয়েছেন, তার জন্য আমি আপনার কাছে কৃতজ্ঞ এবং এই ব্যাপারে জবাব দেওয়ার আগে আমি দু একটা কথা বলতে চাই। আমি আগেই বলে রাখি ১৫.৫.৯০ তারিখে বেহালায় বাড়ি ভেঙ্গে চারজন মানুষ মারা যাবার ব্যাপারে এখানে যে আলোচনা হয়েছিল, সেই ব্যাপারে নিরঞ্জন বাবুর নাম উঠেছিল, কিন্তু তাঁকে আঘাত করা আমার উদ্দেশ্য ছিল না। তিনি অমায়িক, মিতভাষী ও সজ্জন মানুষ। বর্তমানে তিনি অসুস্থ, বিধানসভায় আসছেন না ও পার্টি অফিসেও যাচ্ছেন না। নার্ভের রোগের জন্য লন্ডনে তিনি চিকিৎসা করাচ্ছিলেন, কিন্তু ভাল হয় নি। যাই হোক, সত্বর আমি তার আরোগ্য কামনা করি, কিন্তু তার অনুপস্থিতিতে তাঁকে আঘাত করা আমার উদ্দেশ্য ছিল না। বাড়ি ভেঙ্গে পড়া একটা গুরুতর ঘটনা, এই ব্যাপারে ব্যক্তিগত দুর্বলতার কোনও কথা আসে না, কারা এর জন্য দায়ী এটা বার করা দরকার, নইলে আরও বাড়ি ভেঙ্গে পড়বে। স্যার, যে জায়গায় বাড়িটা ছিল, সেই জায়গাটার কাছাকাছি ছিল ধানকল, আর যে বাড়িটা ভেঙ্গে পড়েছে, সেই জায়গাটায় ছিল একটা পুকুর, ধানকলের তুষ দিয়ে ঐ পুকুরটা ভরাট করা হয়েছিল, সেইজন্য ওখানে কোনও প্ল্যান অনুমোদন করা ঠিক হয় নি। নিজেদের দায়িত্ব এড়াবার জন্য শাসক দল আমাদের কাউন্সিলার শৈলেন বাবুর ওপর দোষ চাপাচ্ছেন এবং সেই ব্যাপারে আমি মাননীয় সদস্য রবীন মুখার্জির বিরুদ্ধে আলাদা একটা প্রিভিলেজ নোটিশ দিয়েছি। কারণ শৈলেন বাবু সেখান থেকে গার্ড তুলে নিতে বলেন নি বা কিছু লেখেন নি

এবং এর প্রমাণ আপনারা দিতে পারবেন না। এই প্রসঙ্গে আমি আপনাদের দু একটা কথা বলতে চাই। অভিজ্ঞতার দিক থেকে দেখা যাক বেহালা পৌরসভার ইতিহাস কি এবং তার সঙ্গে নিরঞ্জন বাবুর কি জায়গা। আপনি জানেন স্যার, ১৯৭৭ সালে সাউথ সুবারবন মিউনিসিপ্যালিটির আওতায় সেখানে বোর্ড তৈরি হয় এবং মাননীয় রবীন মুখার্জি তার চেয়ারম্যান হন, ১৯৮২ সালে বিধানসভা নির্বাচনের পর রবীন বাবু পরিবহন মন্ত্রী হয়ে যান এবং তারপর নিরঞ্জন মুখার্জি চেয়ারম্যান মনোনীত হন। ১৯৮৪ সালের ১লা জানুয়ারি থেকে বেহালা পৌরসভা, কলকাতা পৌরসভার অর্ন্তভূক্ত হয়, আর ১৯৮৫ সালের মে মাসে কলকাতা পৌরসভার নির্বাচন হয়। এই ১৯৮৪ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৮৫ সালের জুন মাস পর্যন্ত বেহালা পৌরসভায় কে নির্বাচিত প্রতিনিধি ছিলেন, সেটা আমাদের জানা দরকার। বেঙ্গল মিউনিসিপ্যালিটি অ্যাক্ট ১৯৩২ অনুযায়ী বেহালা পৌরসভায় ঢিলেঢালা আইন ছিল, তখন যে কোনও আইন অনুমোদনের দরকার হলে ইঞ্জিনিয়র ও চেয়ারম্যানের সই লাগত, বর্তমান কলকাতা কর্পোরেশনের আইন অনুযায়ী প্ল্যান স্যাংশন-এ সই লাগে না, তখন কিন্তু বেহালা পৌরসভায় চেয়ারম্যানের সই লাগত। আমি আপনাকে বলতে চাই, এই ভাঙ্গা বাড়িটার প্ল্যান চারবার রিভাইজড হয়েছিল, ১৯৮১ সালের ১১ই মে প্রথম প্ল্যান মঞ্জুর হয়েছিল, আর তখন বেহালা পৌরসভার চেয়ারম্যান রবীন মুখার্জি দ্বিতীয়বার প্ল্যান রিভাইজড হয়েছিল ১৯৮১ সালের ২০শে আগস্ট, তখনও বেহালা পৌরসভা চেয়ারম্যান ছিল রবীন মুখার্জি, তৃতীয়বার প্ল্যান রিভাইজড হয়েছিল ১৯৮৩ সালের ১৮ই নভেম্বর, তখন বেহালা পৌরসভার চেয়ারম্যান ছিল নিরঞ্জন বাবু, এবং চতুর্থবার রিভাইজড হয়েছিল ১৯৮৫ সালের ১৯শে জুন, তখনও কর্পোরেশনের নির্বাচন হয় নি। সুতরাং শৈলেন বাবু তখনও কাউন্সিলার হয় নি। এই বাড়িটার প্ল্যান চারবার রিভাইজড হয়েছিল, আর কোনও জায়গায় কংগ্রেসি কাউন্সিলারের নাম বেহালা পৌরসভায় নেই।

[2-10 — 2-20 P.M.]

নিরঞ্জন বাবুর এর সাথে যোগ নেই একথা অমলেন্দ্র বাবু জোর করে বলেছেন। আমি যোগ আছে কি নেই সেই ব্যাপারে পরে যাচ্ছি, কিন্তু নিরঞ্জন বাবু কি বলেছেন আনন্দ বাজার পত্রিকায় বুধবার বেরিয়েছে, আমি সেটা পড়ে দিচ্ছি। নিরঞ্জন বাবু বলেছেন ১৯৮১ সালে বাঙুর কমপ্লেক্সের প্রথম নক্সা অনুমোদন করেন সাবেক সাউথ সুর্বারবন মিউনিসিপ্যালিটির ততকালীন চেয়ারম্যান সি. পি. এম.-এর রবীন মুখার্জি। ঐ নক্সার মেয়াদ ছিল ৩ বছর। রবীন বাবু ১৯৮২ সালে মন্ত্রী হবার পর চেয়ারম্যান হন তিনি (নিরঞ্জন বাবু)। আগের মেয়াদ শেষ হয়ে যাওয়ায় নিরঞ্জন বাবু বলছেন তিনি চেয়ারম্যান হিসাবে ঐ বাড়ির নক্সার মেয়াদ ১ বছর বাড়িয়ে দিয়েছিলেন। তিনি বলেন, কিন্তু তাতেও কখনই ৩ তলা বা ১৫টি বহুতল বাড়ি করার অনুমতি তিনি দেন নি, ৫ তলা করে ৪টি বাড়ি করবার অনুমতি নিরঞ্জন বাবু নিজে দিয়েছিলেন। এবারে নিরঞ্জন বাবুর কলকাতা কর্পোরেশনের বিরুদ্ধে অভিযোগ হচ্ছে সেখানে সম্পূর্ণ বে-আইনি ভাবে ৬ তলা বাড়ি করা হয়, বেহালা মিউনিসিপ্যালিটির অনুমতি দেওয়া ৪টি ৫ তলা বাড়ির কাজ আগেই শেষ হয়ে গিয়েছিল। কলকাতা পৌরসভার আওতায় আসার পর বাকি বাড়িগুলির কাজ শুরু হয়, তার মধ্যেই একটা বাড়ি ভেঙ্গে

পড়েছে যেটা পুকুর বোজানো জায়গায় ছিল। মঙ্গলবার কলকাতা কর্পোরেশনের মেয়র বলছেন বুড়ো শিবতলায় যে বাড়ি সেই বাড়ির ব্যাপারে পৌরসভার সময়ে অনুমতি দেওয়া হয়েছিল. সেই ব্যাপারে তাঁদের কোনও দায়িত্ব নেই এবং বড় হেড লাইনে বেরিয়েছে মেয়রের ছাপানো দায় ঝেড়ে ফেললেন তাঁর দলের নেতা মানে নিরঞ্জন মুখার্জি, বর্তমান বিধায়ক, প্রাক্তন চিফ হুইপ সজ্জন মানুষ। আমি কি বলেছি যা নিয়ে অমল বাবু এত হৈ চৈ তুলেছেন, আমি বলেছি — ছাপানো স্পিচের কপি আমি এখানে পেয়েছি, তার থেকে আমি লিখে আপনার কাছে কোট করছি. আমি বলেছি সি. পি. এম.-এর সদস্য এবং প্রাক্তন চিফ হুইপ বিধানসভার নিরঞ্জন মুখার্জির সঙ্গে বাঙুর গোষ্ঠীর খুব যোগাযোগ ছিল। এই তিনটি জায়গায় খুব মন দিয়ে অনুধাবন করুন — আমি কখনও বলি নি যে নিরঞ্জন বাবু দুর্নীতি করেছেন, আমি বলি নি নিরঞ্জন বাবু পার্টির জন্য টাকা নিয়েছেন, আমি বলি নি নিরঞ্জন বাবুর স্যাংকশন দেওয়া বাড়ি ভেঙ্গে পড়েছে তার জন্য তিনি দায়ী। সেই ধরণের অবস্থার জন্য কারা বা কে দায়ী কলকাতা পৌরসভা. না. বেহালা পৌরসভা সেটা ঠিক করা যাবে পরে, সেটা পরে ভেবে দেখব। কিন্তু নিরঞ্জন বাবু নিজে বলেছেন যে তিনি বাড়ির প্ল্যান স্যাংকশনের এক্সটেন্সান দিয়েছিলেন। সেখানে এটা বলা কি অন্যায় যে প্রোমোটারদের সঙ্গে তাঁর যোগ ছিল? তিনি নিজে বাঙুরদের বাড়ির প্ল্যান অনুমোদনের এক্সটেন্সান দিয়েছেন তিনি নিজে কাগজে বিবৃতি দিয়ে এই কথা বলেছেন। আজকে বিবৃতি বেরিয়েছে যে বাঙুর গোষ্ঠীদের তিনি চেনেন না, তাঁর সঙ্গে কোনও যোগাযোগ হয় নি। বরং সারকামসট্যান্সিয়াল এভিডেন্স এই কথা বলে যে প্ল্যান অনুমোদনে চেয়ারম্যানকে প্রত্যক্ষ সই করতে হয়, নিরঞ্জন বাবুর সই আছে। এক্সটেন্সানের ব্যাপারে নিশ্চয়ই প্রোমোটাররা চেয়ারম্যানের কাছে ধরাধরি করেছিলেন এটাই নিয়ম। সুতরাং সেই হিসাবে যোগাযোগ হতে পারে, এখানে যোগাযোগ বলা খারাপ হয় নি। গতকাল অমল বাবু একটা ভুল কথা বলেছেন — গভীর যোগাযোগ আমি কখনও বলি নি গভীর যোগাযোগ ছিল। গভীর কথার মধ্যে একটা আন্ডার গ্রাউন্ড নেক্সাসের ইঙ্গিত থাকে যা খুবের মধ্যে নেই। তাই আমি বলেছি খুব যোগাযোগ ছিল। তার মানে প্ল্যান স্যাংকশনের ব্যাপারে ওরা মাঝে মাঝে যাতায়াত করেছেন। সুতরাং আমি একটা জিনিস বুঝতে পারলাম না যে এর মধ্যে অধিকার ভঙ্গের প্রশ্ন কোথা থেকে আসছে। নিরঞ্জন বাবু স্বয়ং বলছেন উনি প্ল্যানের এক্সটেন্সান দিয়েছেন এবং ফাইল আনলে দেখা যাবে এটা উনি অস্বীকার করতে পারবেন না। এর জন্য দায়ী কমল বাবু, না, নিরঞ্জন বাবু সেটা জুডিসিয়াল এনকোয়ারি করলে প্রতিষ্ঠিত হবে। তাই বলতে চাই এর মধ্যে অধিকার ভঙ্গের প্রশ্ন আসে না। আমি এমন কিছু বলি নি যার জন্য দুঃখ প্রকাশ করা উচিত বা আমার প্রত্যাহার করে নেওয়া উচিত। আপনার কাছে আমি এই বক্তব্য রাখলাম, এই হাউসের গণতান্ত্রিক অধিকার রক্ষার অধিকারী আপনি এবং এই হাউসে বলার সময় যদি মিডস স্পিকি শুরু হয় তাহলে হাউসে সদস্যরা স্বাধীন ভাবে বলতেই পারবেন না। সুতরাং আমার মনে হয় যে. "একটা খুব যোগাযোগ" — তাও আমি বলি নি — ওর আছে। আমি জানি এখন নিরঞ্জন মুখার্জি বাড়িতে বসে আছে। আমি বলেছি, "খুব যোগাযোগ ছিল" আমার কথায় সারকামসট্যান্সিয়াল এভিডেন্সে. এটাই প্রমাণিত যে, যোগাযোগ নিশ্চয় ছিল, নইলে উনি বাড়ির প্ল্যান এক্সটেন্সনে নিজে সই করতেন না। এর মধ্যে স্যার, আমি একটু উল্লেখ করি। যখন আমাদের প্রাক্তন

প্রধানমন্ত্রীর বিরুদ্ধে বোফর্স নিয়ে হৈ চৈ হচ্ছিল তখন তারা পার্লামেন্টে বলেছিলেন যদিও রাজীব গান্ধীর নাম নেই, কিন্তু তবুও সারকামসট্যান্সিয়াল এভিডেন্স প্রমাণ ঐদিকেই যাচ্ছে। সারকামসট্যান্সিয়াল এভিডেন্স প্রমাণ করতে রাজীব গান্ধীর বিরুদ্ধে — তখন কিন্তু কোনও প্রিভিলেজ, অধিকার ভঙ্গের প্রস্তাব ওদের বিরুদ্ধে আনা হয় নি। কিন্তু এখানে আনা হয়েছে প্রিভিলেজ আমার স্বাধীন সমালোচনা করার অধিকারে, যা এই হাউসে পবিত্র ভাবে স্বীকৃত — সেটাকে কোনও রকম ভাবে খর্ব করা যায় কিনা, যাতে করে এর পরে আমি কারও সম্পর্কে কোনও সমালোচনা না করি। সুতরাং আমি বলব যে, আপনি আপনার উইসডোম, জ্ঞানে, আপনার অধিকারে এই অধিকার ভঙ্গের নোটিশ বাতিল করে দেবেন। সব শেষে আমি কাউল অ্যান্ড শাকদের থেকে একটি কোট আপনার কাছে করছি। এর থার্ড এডিশন, পেজ ২৩৪-এর প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে বলা হচ্ছে,

Cases not amounting to Breach of Privilege or Contempt of the House. If any statement is made on the floor of the House by a member or Minister which another member believes to be untrue, incomplete or incorrect, it does not constitute a breach of privilege. If an incorrect statement is made, there are other remedies by which the issue can be decided. In order to constitute a breach of privilege or contempt of the House it has to be proved that the statement was not only wrong, misleading but also it was made deliberately to mislead the House. A privilege can arise only when a Minister or a Member makes false statement or incorrect statement wilfully, deliberately and knowingly.

স্যার, আমি যে স্টেটমেন্ট দিয়েছি, বক্তব্য রেখেছি হাউস যখন উত্তেজিত ছিল। আর একটা বাড়ি ভেঙ্গে পড়ে প্রদীপ কুন্দলিয়ার। ওটা ভেঙ্গে পড়বার পরেই আবার বেহালায় ভেঙ্গে পড়ল। ওখানে এতগুলি লোক মারাও গেছে। কলকাতার বহুতল বাড়ির ব্যাপারে লোকের অনিশ্চয়তা এসেছে। সেই আলোচনা করেছি।

**Mr. Speaker :** Mr. Roy, confine yourself to the privilege motion only.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি যেটা বলেছি — (১) অমল বাবু এখনও পর্যন্ত প্রমাণ করতে পারেন নি যে, আমার স্টেটমেন্ট রং এবং আমি ভুল বিবৃতি দিয়েছি এবং কোনও দিন নিরঞ্জন বাবুর সঙ্গে এই প্রমোটারের যোগাযোগ হয় নি। (২) আমি সেদিন বক্তৃতায় এই কথা বলেছি — উনি প্রমাণ করতে পারেন নি যে, এটা উইলফুলি, ডেলিবারেটলি অ্যান্ড নোয়িংলি করেছি। (৩) ওঁর কথায় এটা প্রমাণ হয় না যে, আমি হাউসকে মিসলিড করার জন্য এটা করেছি। বিরোধী দলের সদস্য হিসাবে একটি গুরুতর ঘটনার প্রতি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করার জন্য বলেছি। সুতরাং আমার মতে এটা কোনও ভাবেই প্রিভিলেজ অ্যাট্রাক্ট করে না। আমি বিশ্বাস করি ইন ইওর উইসডোম, আপনি এই প্রিভিলেজ নোটিশটি বাতিল করে দেবেন — এটাই হচ্ছে বিনীত ভাবে আপনার কাছে আমার বিশেষ অনুরোধ।

[2-20 — 2-30 P.M.]

**Mr. Speaker :** I have earlier repeatedly drawn the attention of the members and also in one or two occasions I have drawn your attention on this point. Where allegations are to be made against a member of this House, a notice in advance has to be served to him. If you choose to make allegations against a member of this House without a notice to him then you choose to make allegations without giving him a chance to defend himself. So this is not fair.

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ, মহাশয়, I humbly beg to submit. যে অ্যালিগেশন কথাটা আছে, অভিযোগের কথাটা আছে, এখানে যা উইলফুলি/রংলি ধরা হয়েছে, আমি কোথাও নিরঞ্জন বাবুকে দায়ী করি নি। আমি কোথায় বলেছি যে নিরঞ্জন বাবু বাড়ি ভেঙ্গে পড়ার সঙ্গে যুক্ত আছেন? আমি কোথায় বলেছি যে নিরঞ্জন বাবু প্রোমোটারদের কাছ থেকে কিছু নিয়েছেন বা পার্টির জন্য অর্থ সংগ্রহ করেছেন? আমি বলেছি যে নিরঞ্জন বাবুর সঙ্গে প্রোমোটারদের খুব যোগাযোগ ছিল। এর মধ্যে কোনটা অ্যালিগেশন হচ্ছে — 'যোগাযোগটা' অ্যালিগেশন ছিল, না 'ছিলটা' অ্যালিগেশন ছিল। আপনার অভিজ্ঞতা আছে, আপনি একজন ক্রিমিন্যাল লইয়ার। আপনি বলুন যে এর মধ্যে কোথায় অভিযোগ করেছি? আপনি দেখবেন যে রবীন বাবু এই ব্যাপারে তার চেয়ে অনেক বেশি কথা বলেছেন। স্যার, আমি কি জানতাম যে সেদিন বাড়িটা ভেঙ্গে পড়বে, সেদিন একটার সময় এই নিয়ে হাউসে আলোচনা করবেন? আমি হাউসে এসে দেখি যে একটা গুরুত্বপূর্ণ ব্যাপার নিয়ে আলোচনা হচ্ছে। সেই বিষয় নিয়ে বলার সময়ে আমি ৩টি শব্দের উপরে জোর দিয়েছি — 'যোগাযোগ ছিল, এবং খুব যোগাযোগ ছিল'। এর মধ্যে একটা কথাও ডিফেম্যাটরি নেই, এর মধ্যে একটাও অ্যালিগেশন নেই, এর মধ্যে একটাও ইন্সাল্টিং শব্দ নেই, এর মধ্যে কোথাও অ্যাসপারসন নেই, এর মধ্যে একটাও এমন কথা নেই যেটা তার বিরুদ্ধে যায়। এই নিয়ে স্বাধীকার ভঙ্গ হয় নি, কোনও রকম অ্যালিগেশন আমি আমার বক্তব্যের মধ্যে রাখি নি। আমি একটা স্টেটমেন্ট করেছিলাম।

**Mr. Speaker :** Mr. Amalendra Roy, I would like you to read out the portion on which you really open your privilege.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্যের মধ্যে আমি প্রথমে একথা বলতে চাই যে উনি বেশির ভাগ যে বক্তব্য রাখলেন দ্যাট ইজ নো বডিস কেস। আমার মামলার সঙ্গে এসবের কোনও সম্পর্ক নেই। মামলাটি কি সেটা স্পষ্ট ভাবে বুঝতে হবে। উনি কাউল অ্যান্ড শাকদের কোট করেছেন। প্রথম অভিযোগটা কি?

Reflection against a member particularly in his absence in the House.

এটা হচ্ছে কেস। আর কোথায় কি উঠেছে, কোথায় কি ধ্বসে পড়ছে, কি কি হয়েছে, সে সব পরের কথা। এই সব আমার কেসের মধ্যে নেই। এখানে কি বলা হয়েছে?

Kaul & Shakdher Pages 223/224/225 deals with this question.

"It is a breach of privilege and contempt of the House to make speeches, or to print or publish any libels reflecting on the character or proceedings of the House or its Committees, or on any member of the House for or relating to his character or conduct as a member of Parliament".

এটা হচ্ছে অভিযোগ। তারপরে বলা হয়েছে —

"Speeches and writings reflecting on the House or its Committees or members are punished by the House as a contempt on the principle that such acts tend to obstruct the Houses in the performance of their functions by diminishing the respect due to them. The House may punish not only contempts arising out of facts of which the ordinary courts will take cognizance, but those of which they connot. Thus a libel on a member of Parliament may amount to breach of privilege without being a libel under the civil or criminal law".

এটা কতটা স্পেশাস, এই ব্যবস্থা, সেটা এর থেকে পরিষ্কার হবে। আমি আরও একটা কোটেশন দিচ্ছি। উনি যেটা প্রথমে বলেছেন যে হয় না, আমাকে সেটা এসটাব্লিশ করতে হবে, সেই জন্য আমি এটা এখানে উল্লেখ করতে চাইছি। রিফলেকশন সম্পর্কে বলেছি —

Parlamentary Procedure in India, 3rd Edition — A. R. Mukherjee page 179 — Reflections — It has already been observed that utterances within the House of a legislature are absolutely privileged: but that does not mean that members have a licence to say whatever they please in the House. The legislatures are guided by their own rules of conduct, and although no action can be taken outside the House, the House of a legislature has always the power to enforce these rules, which are meant to check the abuse of the privilege of freedom of speech which members enjoy. Some of these rules observed in India are embodied in the Constitution, some in the rules of procedure and some in the practice and conventions followed which are similar to those followed in the British House of Commons.

এই হচ্ছে মামলা। এবার প্রশ্ন হচ্ছে, এই যে এই বিধান অনুযায়ী — উনি তো কালকে শুরু করলেন, মনে হল অমল বাবু ভার্সেস সৌগত রায় মামলাটা হচ্ছে, কিন্তু বিষয়টা হচ্ছে আইন ভার্সেস বেআইন। এখানে যে কথা বলতে হবে, তার একটা আইনগত ভিত্তি থাকতে হবে। তিনি এখানে যে কথা বলেছেন, তার আইনগত ভিত্তি আছে কী নেই? আমার বক্তব্য হচ্ছে, আমার অভিযোগ হচ্ছে, তিনি এই আইনগত ভিত্তি মোতাবেক তোলেন নি। এইগুলো তিনি সব ভুলে গেছেন। আজকে কী বলতে চাইছেন, যেহেতু বিরোধী দলে চলে গেছেন, এই সব আইন কানুনও কী চলে গেছে, এই আইন কানুন ভঙ্গ করলে — এটা হচ্ছে পার্লামেন্টারি ওয়ার ফেয়ার, তাকে ভঙ্গ করা হলে, তার বিরুদ্ধে পার্লামেন্টারিয়ানরা উঠে দাঁড়াবেন এবং সেই কথা বলতে হবে, এটা তো সোজা, এটা পার্লামেন্টারি ওয়ার

ফেয়ার। উনি বলছেন আমার বক্তব্যের মধ্যে এমন কিছু নেই। আমার প্রিভিলেজ মোশনে আমি পরিষ্কার করে দিয়েছিলাম যে উনি যেটা বলেছেন, সেটা শুধু টেক্সট থেকে দুটি শব্দ তুলে নিয়ে বিচার করা চলে না। ঐ যে কথাটা 'খুব যোগাযোগ আছে, ছিল' বললেন, ভাল কথা, তাহলে যোগাযোগটা যদি ভাল সেন্সে বলে থাকেন তাহলে পদত্যাগ দাবি করলেন কেন? ভাল কাজ না হলে কেউ পদত্যাগ দাবি করেন? যখন একজন কাউন্সিলারের নাম উঠেছে, উত্তেজিত হাউস, মনে রাখতে হবে, সেখানে আলোচনা হচ্ছে, সেই আলোচনার মধ্যে কথাটা বলছেন। কাজে কাজেই, আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যে কথাটা বলেছেন, তার ব্যাক গ্রাউন্ড কী ছিল — আমি বলেছি আপনি টেপ বাজিয়ে দেখুন, কী পরিস্থিতিতে, কী অবস্থার মধ্যে এই কথাগুলো এখানে পেশ করেছেন। উনি একটা ব্যাক গ্রাউন্ডের কথা মনে রেখে বলেছেন, সৈখানে অভিযোগ, পাল্টা অভিযোগ চলছে, উনি সকলের পরে উঠেছিলেন, প্রথম দিকে ওঠেন নি।

[2-30 — 2-40 P.M.]

প্রথম দিকে উনি না উঠে, পরে উঠে এই বিষোদগার করে গেছেন। শেষের দিকটা পড়লেই পরিষ্কার হয়ে যাবে, উনি যদি ভাল উদ্দেশ্য নিয়েই বলে থাকেন, তাহলে ওঁর বক্তব্যে নিরঞ্জন মুখার্জির পদত্যাগ দাবি করা হল কেন? এখন উনি কি বলছেন?

I am not concerned with that.

যোগাযোগের কথাটা যে সেন্সে উনি এখানে বলেছেন, সেই সেন্সটা আমাদের দেখতে হবে। উনি বলেছেন, — সি. পি. এম. সদস্য এবং বিধানসভার প্রাক্তন চিফ হুইপ নিরঞ্জন মুখার্জির সঙ্গে বাঙ্গুর গোষ্ঠীর খুব যোগাযোগ ছিল। এই ব ়টা যে ব্যাক গ্রাউন্ডে বলেছেন সেই ব্যাক গ্রাউন্ড অনুযায়ী হোলি অ্যালায়েন্সের কথা বলেন নি। একজন মিউনিসিপ্যাল কমিশনারের কাছে যে কেউ যেতে পারে, প্ল্যান স্যাংশনের জন্য যেতে পারে। আমি তার মধ্যে যাচ্ছি না।

That is not my case.

এটা বুঝতে হবে, আমার ওটা কেস নয়। আমার কেস হচ্ছে, যে রিফ্লেকশন এখানে করলেন — বাঙ্গুরদের সঙ্গে ঐ প্রোমোটারের সঙ্গে নিরঞ্জন মুখার্জির যোগসাজস ছিল — আজেক উনি বলেছেন, 'না, উনি দুর্নীতি করেছেন তা আমি কোথাও বলি নি, আমি তা কোথাও বলি নি'। অর্থটা কি হয়? এখানে পরিস্থিতি, যে ব্যাক গ্রাউন্ডে উনি কথাটা বলেছেন সেটাই বিচার করে, বিবেচনা করে দেখতে হবে। সেই কেসটাকে বাদ দিয়ে দুটো শব্দ এখানে বিচার বিবেচনা করলে আসল অর্থ — যে অর্থে ব্যবহার করেছেন — সেই অর্থ পরিষ্কার হয় না এবং শেষ দিকে দেখুন, বক্তব্যের শেষে উনি কি বলেছেন? সুরটা কি ছিল? সেটা সমস্ত বামফ্রন্টের ঘাড়েই চেপেছে, শুধু নিরঞ্জন মুখার্জির নয়। এখানে বলেছেন যে, কলকাতা শহরে এক শ্রেণীর অসাধু প্রোমোটার আর কালোবাজারীর স্বার্থে সি. পি. এম.-এর কর্পোরেশন-এর একটা ঘনিষ্ঠ যোগাযোগ গড়ে উঠেছে। এর থেকে ওটাই উনি প্রমাণ করতে চেয়েছেন যে,

Niranjan Mukherjee is one of them. There was an unholly alliance between Niranjan Mukherjee and the promoter.

ঘনিষ্ঠ যোগাযোগ গড়ে উঠেছে, এই কথা এখানে বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই যে পরিবেশ, এই পরিবেশের মধ্যে তিনি বক্তব্যগুলো রেখেছেন যা তিনি রাখতে পারেন না এবং তিনি আজকে প্রমাণ করতে পারেন নি,

He could not prove it even today.

তিনি যখন বক্তৃতা দিলেন তখন পদত্যাগ দাবি করলেন। কেন? এই অপরাধ নিরঞ্জন মুখার্জি করেছেন বলেই পদত্যাগ দাবি করলেন। আর আজকে বললেন, 'আমি বলি নি'। আজকে বলছেন, নিরঞ্জন মুখার্জিকে বলেন নি। এটা প্রথম কথা।

(গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি আজকে এ কথাও বললেন যে, নিরঞ্জন বাবু দুর্নীতি করেছেন, বলি নি। যোগাযোগ ছিল, এ কথাও বলি নি। আজকে উনি দাঁড়িয়ে বলেছেন যে, নিরঞ্জন বাবুর সঙ্গে ওদের যোগাযোগ ছিল, এ কথা আমি সে ভাবে বলি নি। আজকে একেবারে সাধু হয়ে গেছেন। কারণ এই প্রিভিলেজ মোশন এসেছে। এটা এসেছে বলেই উনি সেদিন যে অর্থে বলেছিলেন, যে বক্তৃতা সেদিন দিয়েছিলেন তা পুরোপুরি অস্বীকার করছেন। উনি যেখানে কনক্লুড করেছেন সেখানটা যদি আমি তুলে ধরি তাহলেই আপনি দেখতে পাবেন। মাননীয় নিরঞ্জন মুখার্জির বিরুদ্ধে উনি বলেছেন পরিষ্কার করে, আমি আবার বলছি। শহরের যত চোরাকারবারী, যত প্রোমোটার, যত কালোবাজারী এদের সঙ্গে যোগাযোগ করে এখানে নিরঞ্জন মুখার্জিকে টেনে আনা হয়েছে, সেজন্য পদত্যাগ দাবি করা হয়েছে। এখন বলছেন তিনি সজ্জন ভাল মানুষ। স্যার, প্ল্যান স্যাংশন করার জন্য যদি কেউ আসে তা প্ল্যানে কি বলা আছে আমি এইরকম ভাবে বাড়ি ভাঙ্গব। সমস্ত মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানই এটা করতে পারেন। এখন বলছেন সজ্জন মানুষ, আমি বলি নি। বক্তব্যটা এই ভাষায় দিলেন যোগাযোগ ছিল, উনি যখন মঞ্জুর করেছেন তাঁর ১৬ আনা দায়িত্ব। তার থেকে আজকে সরে গেলেন, গতকাল যা বলেছেন আজকে সে জায়গা থেকে সরে গিয়ে বলছেন সজ্জন ব্যক্তি, সাধু ব্যক্তি, আমি কোনও খারাপ কথা বলি নি। উনি খারাপ কথা বলেন নি, প্রিভিলেজ মোশনটা কি এমনি এল? পদত্যাগ পর্যন্ত দাবি করেছেন, এত উত্তেজিত। এখানে বলেছেন আমি কিছু বলি নি। তাই যদি হয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মামলা খুব ছোট্ট, মামলায় আমি বলেছি এই কথা, এই রিফ্লেকশন এই আইন কানুন অনুযায়ী তিনি করতে পারবেন না, তিনি সেটা করেছেন। আজকে দেখা গেল তাঁর বক্তব্যের মধ্যে তিনি দুঃখ প্রকাশ করেন নি। তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে বলেছেন আমি এই সব বলি নি। তাহলে কি করবেন? আপনি অ্যাডমনিশন, টোনেশন করে ছেড়ে দিন। আমাদের প্রিভিলেজ মোশন আনতে হবে। এইভাবে বলা যায় না। এখন দাঁড়িয়ে উল্টো কথা বললেন, এটা জানা কথা। এবারে আপনি যা করতে হয় করুন, আমি আর কথা বাড়াতে চাই না।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, উনি গতকাল মাননীয়া ইন্দিরা গান্ধীর কথা স্মরণ করিয়ে দিয়েছেন, তাঁকে হাউস থেকে বহিষ্কার করা হয়েছিল, জনগণ পরে তাঁকে ফিরিয়ে এনেছিলেন।

আমি যেটা বলতে চাই আবার কাউল অ্যান্ড শাকদের ২২৪ পাতায় মাননীয় অমল বাবু যেটা পড়লেন কোথায় প্রিভিলেজ? কাউল অ্যান্ড শাকদের ২২৪ পাতায়

"In order to constitute a breach of privilege, however, or libel upon a Member of Parliament must concern his character or conduct in his capacity as a Member of the House and must be based on matters arising in the actual transaction of the Business of the House".

বেহালার বাড়ি ভাঙ্গায় মেম্বার অফ দি হাউস নিরঞ্জন বাবুর কোনও যোগাযোগের কথা আমি বলি নি, সাউথসুবারবন মিউনিসিপ্যালিটির ব্যাপার এর যে যোগাযোগ সেই ব্যাপারের আমি উল্লেখ করেছি।

"Reflections upon members otherwise than in their capacity as members do not, therefore, involve any breach of privilege or contempt of the House. Similarly, speeches or writings containing vague charges against members or criticising their parliamentary conduct in a strong language particularly in the heat of a public controversy", in the heat of a public controversy over the building collapsed, "without, however, imputing any mala fides, are not treated by the House as a contempt or breach of privilege".

স্যার, এই লেখার ভিত্তিতে আমার মনে হয় অমল বাবুর কোনও কেস [illegible] না উনি কোনও কেস দাঁড় করাতে পারেন নি।

**Mr. Speaker :** Mr. Saugata Roy, you have given a notice of a breach of privilege. But, you have not given the copy of the proceedings. The rule is to give the copy of the proceedings. It has to be filed in the petition. The rules have to be follwed.

**(At this stage, Shri Saugata Roy**

**handed over a paper to**

**Mr. Speaker.)**

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, চিফ হুইপ মাননীয় শচীনদার কাছে আমি শ্রী রবীন মুখার্জির এগেনস্টে যে প্রিভিলেজ মোশন দেব সে সম্পর্কে তাঁর অবর্তমানে এখনই বলব, নাকি তিনি সাড়ে চারটার সময় যখন হাউসে আসবেন তখনই বলব?

**মিঃ স্পিকার :** কালকে বলবেন, আজকে ছেড়ে দিন। তাঁর সামনেই বলবেন। দুটো ম্যাটার কালকেই হবে।

## STATEMENT ON CALLING ATTENTION

Now the Minister-in-charge of power Department to make a state-

ment on the subject of alleged proposal for departmental action against the staff of West Bengal State Electricity Board for taking part in the ensuing strike.

**(Attention called by Dr. Manas Bhunia in the 12th May, 1990)**

[2-40 — 2-50 P.M.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

**মাননীয়, অধ্যক্ষ মহাশয়,**

**মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া মহাশয়ের Calling Attention-এর জবাবে আমি নিম্নলিখিত বক্তব্য উপস্থাপন করছি ঃ—**

রাজ্য বিদ্যুৎ পর্ষদের শ্রমিক কর্মচারিদের বেতন ভাতা পুনর্বিন্যাসের জন্য ১৯৭৭ সালের পর থেকে এ পর্যন্ত ৩টি পে কমিটি গঠিত হয়েছে। শেষ পে কমিটি গঠিত হয় ১৯৮৮ সালের জুন মাসে। এই কমিটির সুপারিশ সরকার মোটামুটি ভাবে গ্রহণ করেছেন এবং কমিটির সুপারিশ অনুযায়ী পর্ষদের শ্রমিক — কর্মচারী অফিসারদের বেতন ভাতার পুনর্বিন্যাস করা হয়েছে। এই পুনর্বিনাসের ফলে পর্ষদের শ্রমিক কর্মচারিদের বেতন বৃদ্ধি ঘটেছে নিম্নতম ১৮৪ টাকা থেকে ৬২৯ টাকা পর্যন্ত। ১৯৮৬ সালের ১লা জানুয়ারির পর যারা পর্ষদের কাজে যোগ দিয়েছেন তাদের ক্ষেত্রে এই বৃদ্ধির হার ১৫৩ টাকা। ইঞ্জিনিয়র ও অন্যান্য অফিসারদের ক্ষেত্রে বেতন বৃদ্ধি ঘটেছে ৩০০ টাকা থেকে ২৪০০ টাকা পর্যন্ত। তার কারণ বর্তমান পে কমিটির সুপারিশের আগে পর্যন্ত পর্ষদে ভি ডি এ পদ্ধতি চালু ছিল এবং সেক্ষেত্রে মহার্ঘ ভাতার হার সকল স্তরের শ্রমিক কর্মচারী অফিসারদের বেলায় একই রকমের ছিল। কিন্তু নূতন বেতন হার প্রবর্তনের সঙ্গে শতকরা হিসাবে মহার্ঘ ভাতা প্রদানের সিদ্ধান্তে উচ্চ বেতনক্রমে মহার্ঘ ভাতার পরিমাণ বেড়ে গেছে। তা ছাড়া বাড়ি ভাড়া ভাতার হার বৃদ্ধির জন্যও উচ্চ পর্যায়ে ভাতার হার বেড়েছে। এই বৃদ্ধি ফলে পশ্চিমবঙ্গ সরকার ইঞ্জিনিয়ার ও অফিসারদের থেকে মোট বেতন বেশি হবে না। এই বেতন ভাতা বৃদ্ধির বাবদে মোট বার্ষিক খরচ হবে আনুমানিক ১৫ কোটি টাকা। এর মধ্যে অফিসার ও ইঞ্জিনিয়ারদের জন্য আনুমানিক ৩.৫০ কোটি টাকা লাগবে। বকেয়া পাওনা মেটাতে আরও প্রায় ১৮ কোটি টাকা লাগবে। আগের কোনও পে-কমিটির আওতায় কর্মীদের এত বেতন বৃদ্ধি হয় নি। রাজ্য বিদ্যুৎ পর্ষদের শ্রমিক থেকে ডিভিশনাল ইঞ্জিনিয়র ও সমতুল পর্যায়ের অফিসার পর্যন্ত প্রত্যেকেই স্বাভাবিক নিয়মে প্রতি ৫ বছর অন্তর পরবর্তী সিনিয়ার বেতনক্রম পেয়ে থাকেন। এই সুবিধা অন্য কোথাও নেই। বর্তমানে রাজ্য বিদ্যুৎ পর্ষদের কর্মীরা পশ্চিমবঙ্গ সরকার ও কেন্দ্রীয় সরকারের কর্মচারিদের থেকে বেশি বেতন ভাতা পেয়ে থাকেন। তাছাড়া অন্যান্য কিছু বাড়তি সুযোগ সুবিধাও এরা পেয়ে থাকেন।

পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকে প্রতিকূল আর্থিক অবস্থার মধ্য দিয়ে চলতে হচ্ছে। পর্ষদ এন টি পি সি, ডি ভি সি, এন এইচ পি সি, পি ডি সি এল প্রভৃতি বিদ্যুৎ উৎপাদন সংস্থা থেকে চড়া দামে বিদ্যুৎ কেনে। বেশি দামে কিনে পর্ষদকে কম দামে সরবরাহ করতে হয় কৃষি ক্ষেত্রে, ক্ষুদ্র শিল্পে, কল্যাণমূলক প্রতিষ্ঠানে, গ্রামীন বৈদ্যুতিকরণে ও গার্হস্থ প্রয়োজনে। এই সরবরাহের ক্ষেত্রে পর্ষদের নিজস্ব উৎপাদনের খরচের থেকেও কম দামে বিদ্যুৎ সরবরাহ করা হয়। তদুপরি বিভিন্ন পুরসভা ও সরকারি সংস্থার কাছে পর্ষদের অনাদায়ী বকেয়ার পরিমাণ প্রায় ১১ কোটি টাকা। তাছাড়া বন্ধ ও রুগ্ন শিল্পের পুনরুজ্জীবনের জন্য পর্ষদকে প্রায়ই প্রাপ্য বিদ্যুৎ বিল পরিশোধ না করা সত্বেও বিদ্যুৎ সরবরাহ করতে হয়। ১৯৮৮-৮৯ সালে পর্ষদের লোকসানের পরিমাণ ছিল ৩৮.৮০ কোটি টাকা। ১৯৮৮-৮৯ পর্যন্ত পর্ষদের মোট লোকসানের পরিমাণ ২৯১.১৯ কোটি টাকা।

সারা ভারতে কর্মী মেগাওয়াটের অনুপাত যেখানে ২ এর কম পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদে এই অনুপাত প্রায় ৪.৫। গ্রাহক কর্মচারীর সর্ব ভারতীয় অনুপাত ১ হাজারে ২৩-২৪, পশ্চিমবঙ্গে তা হাজারে ৬০। এই অবস্থাতেও কোন কর্মী ছাঁটাই করা হবে না। বরঞ্চ কাজের পুনর্বিন্যাস করে কোনও কোনও ক্ষেত্রে নূতন লোক নিয়োগ করা হবে।

এত সব সুযোগ সুবিধা দেওয়া সত্বেও এই ধর্মঘট ডাকা হয়েছে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে। আমি আশা করি পর্ষদের শুভবুদ্ধি সম্পন্ন সকল অফিসার ইঞ্জিনিয়র এবং কর্মীর সহযোগিতায় বিদ্যুৎ উৎপাদন পরিবহন ও বন্টন ব্যবস্থা অব্যাহত থাকবে। রাজ্যের সর্বস্তরের মানুষ বিদ্যুৎ উৎপাদন ও বন্টনে সাহায্য করবেন এ বিশ্বাস আমার আছে।

যে কোনও ধর্মঘটের আওতা থেকে অত্যাবশ্যকীয় বিষয়কে রেহাই দেওয়া হয়। কিন্তু এক্ষেত্রে রাজনৈতিক উদ্দেশ্য সাধনের জন্য এবং বিদ্যুৎ ব্যবস্থা বানচাল করার জন্য কোনও স্তরের কর্মীকে এই ধর্মঘটের আওতা থেকে রেহাই দেওয়া হয় নি।

ধর্মঘটে অংশ গ্রহণ করে যারা দুদিন কাজ করবেন না স্বাভাবিক ভাবেই তাদের বেতন দেওয়া বা সবেতন ছুটি দেওয়া হবে না। কর্মচ্যুতির কোনও নির্দেশ দেওয়া হয় নি তবে অন্তর্ঘাতমূলক কাজকর্মের সঙ্গে যোগ সাজসের প্রমাণ পাওয়া গেলে সাময়িক কর্মচ্যুতি বা ছাঁটাই করা হতে পারে।

বিদ্যুৎ উৎপাদন ও বন্টন ব্যবস্থা বিপর্যস্ত হলে পানীয় জল সরবরাহ, হাসপাতাল, পরিবহন ইত্যাদি ব্যবস্থা বিপর্যস্ত হয়ে জনগণ অসহনীয় দুর্গতির সম্মুখীন হবেন। এই পরিস্থিতিতে কোনও দায়িত্বশীল সরকার নীরব দর্শকের ভূমিকা পালন করতে পারেন না। ধর্মঘট এড়ানোর জন্য রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং রাজ্য সরকারের শ্রম দপ্তরের তরফে বারবার আলাপ আলোচনা চালানো হয়েছে। তা সত্বেও ধর্মঘট হলে বিদ্যুৎ উৎপাদন, পরিবহন ও বন্টন ব্যবস্থা অব্যাহত রাখার জন্য সরকারকে সবরকমের ব্যবস্থা নিতে হয়েছে।

**(Noise)**

**... (Several Congress (I) members rose to speak) ...**

**Mr. Speaker :** Copy of the statement may be circulated. Now I call upon Shri Apurbalal Majumdar.

[2-50 — 3-00 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার কাছে গত ১৬ই মে তারিখে একটি চিঠি দিয়েছিলাম। এখানে মাননীয় সদস্য ননী কর মহাশয় কোনও মন্তব্য করেন, সেই মন্তব্যগুলো আমার কাছে মনে হয়েছে আঘাত করা হচ্ছে শুধু শুঁড়ি সম্প্রদায়ের উপরে, তফসিলি সম্প্রসাদের উপরে এবং পশ্চিমবাংলার সমস্ত গণতান্ত্রিক মানুষের উপরে এই আঘাত আনা হয়েছে। যে কথাটি বলেছেন আমি ৩ পাতার এই চিঠিতে আমার বক্তব্য যেগুলো রাখবার চেষ্টা করেছি। আমাদের এই বিধানসভার মধ্যে ৪ জন মাননীয় সদস্য আছেন শুঁড়ি কমিউনিটি ভুক্ত। যারা তফসিলি সম্প্রদায়ের মানুষ তাদের ডি. এমের কাছ থেকে সার্টিফিকেট নিতে হয়। ওই শুঁড়ি সম্প্রদায়কেও ডি. এমের কাছ থেকে সার্টিফিকেট নিতে হয় এবং সার্টিফিকেট নিয়ে বিধানসভার সিডিউল কাস্ট রিজারভেশন কোটা থেকে দাঁড়িয়ে নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করতে হয় এবং নির্বাচনে জয়লাভ করতে পারেন। কিন্তু সেখানে শুঁড়ি কমিউনিটিকে অবশ্যই ডি. এমের কাছ থেকে সার্টিফিকেট নিতে হবে এবং যদি সার্টিফিকেট না পান তাহলে নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করতে পারবেন না। এই বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করে চিঠি দিয়েছিলাম এবং তাতে বলেছিলাম যে সংবিধান গৃহীত হওয়ার পরে ১৯৫৮ সালের পরে পরবর্তীকালে আনটাচক্রেবেলিটি অ্যাবসে লিউটিক অ্যাক্ট পাশ করেন এবং পরবর্তীকালে প্রোটেকশন অফ সিভিল রাইট অ্যাক্ট পাশ করার পরে এই আইন করা হয় যে এই সিভিল রাইট যদি না মানা হয় তাহলে হি ইজ ল্যায়েবেল টু দি কনভিকটেড। ওই আইনের সেকশন ১০ একথা লেখা আছে যদি কোনও ভাষার মধ্যে বা ব্যবহারে শুঁড়ি এই কথাটা ব্যবহার করা হত তাহলে ওই অ্যাক্ট অনুসারে হি ইজ ল্যায়েবেল টু বি কনভিকটেড। স্যার, লিও টলস্টয় এই সম্প্রদায় সম্পর্কে লিখেছেন সেটা পড়ছি —

"The abolishion of slavery has gone on for a long time. Rome abolished slavery. America abolished it, and we did, but only the words were abolished, not the thing".

এখনও মানুষের মনের মধ্যে পরিষ্কার হয় নি। অনেকের মনের মধ্যে এ জিনিস দানা বেঁধে আছে। সেই জন্য এখানে এই হাউসের মধ্যে শুঁড়ির সাক্ষী মাতাল — এই কথাটি বলার সঙ্গে সঙ্গে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করেছিলাম। কিন্তু বারে বারে দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করা সত্ত্বেও আমি অক্ষম হয়েছিলাম। সেই জন্য এই চিঠিতে আপনাকে জানিয়েছি এবং তাতে ননী করের বক্তব্যের বিরুদ্ধে আমার যে বক্তব্য, সেই বক্তব্য পরিষ্কার ভাবে রাখবার চেষ্টা করেছি। আমি আশা করব তিনি এই কথা বলার জন্যে ক্ষমা চাইবেন। এই ক্ষেত্রে আমি আরেকটি কথা বলি —

Crores of people having faith in social, economic and political justice. in the dignity of the individual. unity and integrity of nation. in the equality of status and opportunity. and dedicated to the concept of socialist. secular and democratic republic.

স্যার. আমি একটি মাত্র কথা বলব এ. আই. আর. ৮১তে সুপ্রীম কোর্টে যে জবাব দিয়েছেন ভি. আর. কৃষ্ণায়ার, — যিনি আমাদের এখানে রাষ্ট্রপতির আসনের জন্য প্রতিদ্বন্দ্বিতা করেছিলেন — সেই ভি. আর. কৃষ্ণায়ারের একটা কবিতা এখানে তুলে ধরছি। এ. আই. আর. পেজ ২১৯. ২৯৮, ৩৩৪ এবং প্যারাগ্রাফ ১১৯টা আমি দেখতে অনুরোধ করছি এবং সেখানে যে কথাটি লেখা আছে সেটা আমি উল্লেখ করছি —

Hush. my child; don't cry. my treasure,
Weeping is in vain.
For the enemy will never,
Understand our pain.
For the ocean has its limits,
Prisons have their walls aground.
But our suffering and our torment,
Have no limit and no bound.

এই কথাটি ভি. আর. কৃষ্ণায়ারের, যিনি প্রেসিডেন্ট পদে প্রার্থী ছিলেন. আপনারা তাঁকে সমর্থন করেছিলেন. তাঁর লেখা থেকে তাঁর রায় থেকে আমি এই কয়টি উদ্ধৃতি করলাম। এই পয়েন্টটা আপনারা বুঝতে পারবেন না. যারা এই সম্প্রদায়ের মধ্যে আছেন তাঁরা এটা বুঝতে পারবেন। আপনাদের মধ্যে তিন জন সি. পি. এম.-র তরফ থেকে এই সম্প্রদায়ের মানুষ আছেন আর একজন ফরওয়ার্ড ব্লকের থেকে আছেন। এখানে একজন আমাকে বলে গেছেন দুঃখ করে যে আমার পক্ষে এটা হাউসে বলার একটু অসুবিধা আছে. আপনি বলুন, এই অংশটা যেন স্পিকার বাতিল করে দেন এবং যিনি বলেছেন তিনি যেন এইটাকে তুলে নেন কারণ এটা শুধু বামফ্রন্টের অপমান নয়. সিডিউল কাস্ট কমিউনিটি অ্যাজ এ হোল এটায় অপমান করা হয়েছে এবং এর দ্বারা পশ্চিমবাংলার ১ কোটি ২০ লক্ষ লোকের অপমান করা হয়েছে। স্যার. উনি হয়ত বলবার চেষ্টা করবেন যে আমি এই কথাটা বলেছি — এই যে শুঁড়ির সাক্ষী মাতাল এটা হয়ত তিনি ডিকশনারি এনে দেখবার চেষ্টা করবেন যে ডিকশনারিতে এই প্রভার্বটা আছে। কিন্তু আমি আপনাকে বলি এই ব্যাপারে হান্টারে লেখা আছে যারা শুঁড়ি কম্যুনিটির সম্প্রদায়ের বলে স্বীকৃত. প্রেসিডেন্টের দ্বারা স্বীকৃত তাদের উপর একটা অ্যাসপারশান করা হয়েছে। হান্টারের বইয়ের ৩৩২ পাতায় যেটা লেখা আছে — যেটা আমি এখানকার লাইব্রেরি থেকে যোগাড় করতে পারি নি. আমি বাইরে থেকে সংগ্রহ করেছি. সেখানে শুঁড়ি সম্প্রদায়ের সম্বন্ধে এই বইয়ে লেখা আছে।

[3-00 — 3-10 P.M.]

এই বইতে বলা আছে — ডিকশনারি উইল নট ডু — এখানে লেখা আছে Many of them have abandoned their hereditart profession. আগে হয়ত তাঁরা মদের কাজ করতেন কিন্তু এখন তাঁরা এটা পরিত্যাগ করেছেন। Some taking to cultivation and others to trade. তাঁরা ট্রেডের মধ্যে আশ্রয় গ্রহণ করেছেন। এখন এই যে প্রভার্ব, যিনি ইউজ করেছেন তিনি বলেছেন যে, সেই প্রভার্ব সম্পর্কে এনসাইক্লোপেডিয়া অর ব্রিটানিকাতে কি আছে। একটা পুরানো ডিকশনারি নিয়ে অথরিটিকে চ্যালেঞ্জ করা হয়েছে। একটা পুরানো ডিকশনারি নিয়ে অথরিটিকে চ্যালেঞ্জ করা সম্ভব নয়। এই জন্য আমি আপনার কাছে অক্সফোর্ড ডিকশনারি থেকে উল্লেখ করতে চাইছি। পেজ ২৬৮ এনসাইক্লোপেডিয়া অব ব্রিটানিকা, ভলিউম ৮, আপনি দেখুন এখানে লেখা আছে, মেনি স্টিল কারেন্ট প্রভার্বস অবসলেট কাস্টমস। শেষ হয়ে গেছে এবং সেগুলো এখন ফেলে দেওয়া হয়েছে। আর এখন সেগুলি এখানে নেওয়া হচ্ছে। প্রভার্বস সামটাইমস অম্বাডি সুপারস্টিশন, স্যাল, প্রভার্বসগুলি তৈরি হয়েছিল সিকস্টিন্থ সেঞ্চুরী বি. সি. তে, ইজিপটে, সিকস্টিন্থ সেঞ্চুরী বি. সি. তে তৈরি হয়েছে। ভারতবর্ষের সুপারস্টিশনকে বেস করে এইগুলি হয়েছে। Proverbs based on superstition not on any scientific analysis. সেখানে বলা হয়েছে এই প্রভার্বসগুলি অবসলেট এবং সেগুলি সুপারস্টিশনের ওপর ভিত্তি করে তৈরি হয়েছে। আজকে আমি সময় নিতে চাইছি না। তিনি একটা পুরানো বাংলা বই দেখালেন। আমার সঙ্গে অনেক বই রয়েছে। প্রভার্বস বেসড অন সুপারস্টিশন। এটা হচ্ছে অক্সফোর্ডের মূল্যবান ডিকশনারি। এটা অপানি, স্যার, আমাদের কার্যবিবরণী থেকে বাদ দিন। তিনি হাউসকে অপমান করেছেন। আমাদের অপমান করেছেন। তিনি এটা উইথড্র করুন। এই কথা বলে আমি আবেদন জানাব যে একটা পার্টিকুলার কম্যুউনিটির উপর এই আক্রমণ নয়, সমস্ত তফসিলি শ্রেণীর উপর এই আক্রমণ। তিনি এই রকম আক্রমণ থেকে অ্যাবস্টেন থাকুন। তিনি এটা উইথড্র করে হাউসের কাছ অ্যাপলজি চান।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মজুমদার, অক্সফোর্ডের বই আনলেন, একটু খুলে দেখালেন না।

**শ্রী ননী কর ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনাকে এবং সমগ্র হাউসকে আমি শোনাতে চাই এবং যে প্রবাদ নিয়ে এখানে কথা উঠেছে সেই ব্যাপারে। স্যার, আপনাদের বলি এবং আপনারা বোধ হয় শুনেছেন একটা প্রবাদ আছে — "শান্তির ওপর ব্রজাঘাত"।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায় এই কথায় আবার শান্তি বলে যে ভদ্রলোক বা ভদ্রমহিলা আছেন তারা এই কথায় রাগ করবেন।

**শ্রী ননী কর ঃ** না স্যার, এটা একটা প্রবাদ। এখানে আমাদের পাশের গ্রামের সদস্য হঠাৎ রেগে গেলেন কেন সেটা ঠিক বুঝে উঠতে পারছি না। স্যার একটা প্রবাদ আছে — চোরের মায়ের বড় গলা। তার মানে কি সব মাকে চোর বলা হল। আমাদের মাননীয় সদস্যর বক্তৃতা শুনে বুঝে উঠতে পারলাম না, ওনার রাগটা কার ওপর মদ যিনি বিক্রি করে তার ওপর, না মাতালের ওপর। আমি আপনাদের বলি এবং আপনারাও জানেন যে কালি বলতে

দোয়াতের কালিও বোঝায়, আবার কালি বলতে মাতা দেবীকেও বোঝায়। তাহলে একই কথার অনেক সময় দুরকম মানে হয় এবং আজ যদি এইসব শেখাতে হয় তাহলে তো খুবই মুশকিল। সাহিত্য সংসদের যে অভিধান আছে, তাতে কি বলছে, আমি আপনাদের একটু পড়ে শোনাচ্ছি। এই বইয়ের মধ্যে শুঁড়ি মানে পরিষ্কার ভাবে বলা হয়েছে — সুরা যারা বিক্রি করে তাদের বলা হয় শুঁড়ি। আর সুরা কথাটার মানেও পরিষ্কারভাবে বলা হয়েছে, সুরা মানে — রাসয়নিক প্রক্রিয়ার দ্বারা তৈরি মদ। আর উনি যে শুঁড়ির কথা বলছেন, সেই শুঁড়ি অর্থ একটা জাতি। তাছাড়া আমাদের পার্টিতেও শুঁড়ি সম্প্রদায়ের এম. এল. এ. আছেন। কিন্তু এখানে আমি যে শুঁড়ির কথা বলেছি সেটা হচ্ছে যারা সুরা বিক্রি করে তাদের কথা। আমি অপূর্ব বাবুকে পড়ে শোনাচ্ছি, রাজশেখর বসুর চলন্তিকা অভিধান, এখানেও সেই একই কথা বলা আছে, সুরা যারা বিক্রি করে তাদের বলা হয় শুঁড়ি। স্যার, এ. টি. দেবের বাংলা অভিধান একটা বই আছে, সেই বই থেকে আমি আপনাকে বলছি, স্যার সেখানে বলেছে — 'চোরের সাক্ষী গাঁট কাটা' — তার মানে হচ্ছে — কাহারও অন্যায় কার্য কোনও দুস্কৃতিকারী সমর্থন করিতে আসিলে তাহাকে ইহা বলা হয়। অনুরূপ প্রবাদ 'শুঁড়ির সাক্ষী মাতাল'। স্যার এখানে এই এ. টি. দেবের বইয়ে প্রথমেই কৃতজ্ঞতা স্বীকার করে কয়েক জনের নাম আছে, তাতে সুনীতিকুমার চট্টোপাধ্যায়, রজনীকান্ত দাস, রাজশেখর বসু, নৃপেন্দ্রকৃষ্ণ চট্টোপাধ্যায় এই সব লোকের নাম আছে। কিন্তু এখানে কোথাও অধ্যক্ষ অপূর্বলাল মজুমদারের নাম লেখা নেই। ওনার রাগটা কার ওপর সেটাই আমি বুঝতে পারছি না, মাতালের ওপর, না মদ যে বিক্রি করে তার ওপর ওনার রাগ।

[3-10 — 3-20 P.M.]

যে ঘটনা নিয়ে আলোচনা হচ্ছিল সেটা বাদ দিয়ে এমন আর একটা কথা বলতে হচ্ছে এই কথাটা চালু আছে আমাদের দেশে — শিবের সঙ্গে খোঁজ নেই গাজনের ঘটা, শিব নেই তো গাজন হচ্ছে। কি বলব স্যার, শালুক চিনেছে গোপাল ঠাকুর। আগের দিন এই কথাটা যেভাবে আলোচনা হচ্ছিল, ওরা যেভাবে দুর্নীতির পঙ্কে ডুবে আছে সেজন্য এটা বলতে হচ্ছে। এই কথাটা কেউ বলে নি, রামপ্রসাদ বলেছেন — শিরে হল সর্পাঘাত কোথায় বাঁধি তাগা। ওঁর মনে হয় সিডিউলড কাস্ট হয়ে একটা কিছু বলা দরকার তাই বলেছেন। উনি সিডিউলড কাস্ট ফেডারেশনের নেতা আমি জানি। কিন্তু বিষয়টা হল এর সঙ্গে কোনও সিডিউলড কাস্ট যারা শুঁড়ি সম্প্রদায়ের তাদের কোনও বিষয় নেই, এটা একটা প্রবচন। তাহলে কি আমাদের মায়েদের মহিলাদের কাছ থেকে যে সমস্ত ছড়া, প্রবচন, প্রবাদ শিখেছি, শুনেছি, বইতে লিখেছে, এটা গ্রহণ করেছে সেগুলো বলতে পারব না? স্যার, আপনি জানেন সুশীলকুমার দে মহাশয় বিজ্ঞ ব্যক্তি, তিনি বাংলা প্রবাদের একটা বই লিখেছেন, উনি বোধ হয় সেটা পড়েন নি, আপনি সেটা নিশ্চয়ই পড়ে দেখেছেন, তার মধ্যে যত রকমের প্রবাদ আছে সব দিয়েছেন। সেই প্রবাদ শুনলে উনি চটে যাচ্ছেন। তার কারণ একটা — সর্পাঘাত মাথায় করলে বাঁধার আর কোনও জায়গা থাকে না। উনি যদি প্রবাদটাকে ওঁর সম্প্রদায়ের মধ্যে ঢুকিয়ে দিতে চান তাহলে এটা করা অন্যায়, ইট ইজ ভেরি মাচ আনফর্চুনেট। এটা কোনও বিষয় নয়। আমার ধারণা ছিল ঐ চেয়ারে আপনিও ছিলেন, আপনারা বলেন, আমরাও বলি,

আপনাদের প্রজ্ঞা আমাদের চালাচ্ছে, সেজন্য ধারণা ছিল ওখানে একবার যিনি বসেছেন তিনি নিশ্চয়ই অনেক প্রজ্ঞার অধিকারী। আমি বুঝতে পারি নি একটা প্রবাদ যেটা চালু, সবাই বলে, সেটা বললে উনি এখানে তার অন্য মানে করবেন। কোন উপায় নেই বলে বলছি এই বিষয়ে যদি বিতর্ক চান বিতর্ক হবে, যদি প্রবচন শুনতে চান আমি আপনাকে হাজার প্রবাদ বলব। আজকে দেবী বাবু নেই, তাঁর প্রতি বক্তৃতায় প্রবাদ বলতেন, আর উনি প্রবাদ শুনে চটে যান। আপনার এই অধিকার নেই এই বইগুলি ফেলে দেওয়ার। আমি এই বইগুলি এনেছি আপনি যে লাইব্রেরির চেয়ারম্যান সেই লাইব্রেরি থেকে, আমার বাড়ি থেকে নয়, আপনি পারবেন না এই বইগুলি বাতিল করতে। সেজন্য বলব এই রকম ভাবে যদি কাজকর্ম করেন তাহলে অপূর্ব বাবু বিশিষ্ট লোক, উনি আমার জেলার লজ্জা হয়ে গেলেন। উনি বাংলার লজ্জা যাতে না হন সেজন্য আমি বলব এর সঙ্গে কোনও সম্প্রদায়ের প্রশ্ন নেই। যেহেতু উনি এই সম্প্রদায়ের লোক সেই হিসাবে এই কাজ করেছেন। আমি আশা করব কংগ্রেসের যাঁরা বন্ধু বান্ধব আছেন তাঁরা ওঁর চিকিৎসা করাবেন। তবুও বলছি যদি আমার কথায় কেউ, কোনও লোক ভুল করে হার্ট হয়ে থাকেন তাহলে ইট ইজ ভেরি মাচ আনফর্চুনেট।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুটি প্রিভিলেজ ছিল, আপনি দুটোই আলোচনা করতে দিয়েছেন। কাল হাউস বন্ধ হয়ে যাচ্ছে। কিন্তু আমি বুঝতে পারলাম না "শুঁড়ি" নিয়ে হাউস এত উৎপাত হয়ে গেল, আর আমাদের ননী কর মহাশয় নিজে নিজেই বলতে আরম্ভ করলেন! আমি আপনাকে বলি যে, এতে আমাদের হাউসের মান আজকে খুব নিচে নেমে গেল। প্রথম আলোচনাটা হাউসে ভালই হচ্ছিল, খুব এডুকেটিভ হচ্ছিল। দ্বিতীয়টা একটু ছোট্ট মতো করলেই চলে ফের কারও যদি আঘাত লাগে তাহলে ক্ষমা চাওয়া উচিত ছিল। ক্ষমা চাইলেই ভাল হত। গ্রামের অনেক প্রচলিত কথা আছে, যেগুলি হাউসে বললে কানে আঙুল দেবেন। গ্রামের এই রকম সব কথা আছে। ননী বাবুও গ্রামের মানুষ। তিনি এই সব কথা বলতে পারেন? দু একটি কথা বললে উনিও বুঝবেন — কাজেই গ্রামের কথা সব এখানে বলা যায় না। গ্রামে বলেছেন বলে এখানে বলছেন — এটা ঠিক নয়।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমিও কিছুটা সত্য বাবুর সাথে একমত। আজকে আমাদের বিধানসভার অধিবেশন শেষ হবার আগের দিন। কাজেই এমন একটা দিনে যে বিষয় নিয়ে আলোচনায় জড়িয়ে পড়লাম তাতে আমাদের বিধানসভার মান প্রতিনিধিত্ব ইত্যাদি সম্পর্কে ধারণা বাইরের লোকের কাছে খুব উজ্জ্বল হয়েছে? আমাদের প্রাক্তন স্পিকার সেই ধারণা যিনি নিয়ে গেছেন, এই জন্য অভিনন্দন জানাই। আমি অভিনন্দন জানাচ্ছি। আমি কনসিউড — আমি বুঝে উঠতে পারছি না। ওঁর বক্তৃতা শুনে যে, আপত্তিটা ওঁর কোথায় — শুঁড়ির সাক্ষী মাতাল বলাতে আপত্তি? শুঁড়িকে মাতাল বলাতে আপত্তি, না মাতালকে শুঁড়ি বলতে আপত্তি — এটা এখনও পর্যন্ত আমি বুঝে উঠতে পারলাম না। আমি অপূর্ব বাবুকে একটি কথা জিজ্ঞাসা করছি। অপূর্ব বাবু, আপনার নাম হচ্ছে অপূর্বলাল মজুমদার। এই মজুমদার কথাটার মানে কি? মজুমদার কথার মানে হল — মুসলমান আমলে যারা রাজস্ব আদায় করত তাদের উপাধি ছিল মজুমদার। মজুমদার কথাটা, মধ্যযুগীয় বাংলা সাহিত্য পড়লে জানতে পারবেন যে, এটা খুব ভাল সেন্সে ব্যবহৃত হয় নি। আপনি একজন

সম্মানিত ব্যক্তি। আপনাকে যদি কেউ মিঃ মজুমদার বলে ডাকেন তাহলে আপনি নিশ্চয় এই অভিযোগ করতে পারেন না যে, তিনি আপনাকে অপমান করছেন। আসলে একটি কথার দুটি অর্থ আছে। কাজেই ননী বাবুর বিরুদ্ধে অভিযোগ করে লাভ কি? আপনি ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয়ের বই পড়তে আরম্ভ করুন, সেখানে এই শুঁড়ি কথাটির অর্থ বলা আছে দেখতে পাবেন। সেখানে বলা হয়েছে, যারা মদের ব্যবসার সাথে যুক্ত তাদের শুঁড়ি বলা হয়। আর ননী বাবু সেই কথাই বোঝাতে চেয়েছেন। এতে ননী বাবুকে ক্ষমা চাইতে হলে অবশ্যই বলতে হয় সিদ্ধান্ত করে যে, ওঁর ক্ষমা চাওয়া উচিত ছিল। রামকৃষ্ণ দেবের কথা বার বার বলেন। শ্রীম কথিত রামকৃষ্ণদেবের বাণীগুলিতে এই শুঁড়ির সাক্ষী মাতাল কথাগুলি বার বার ব্যবহার করা হয়েছে। এই ভাবে যদি চলতে থাকে তাহলে তো আমরা কোনও কবিকেই ছেড়ে দিতে পারব না। আপনি কবি কঙ্কন মুকুন্দরাম চক্রবর্তী থেকে শুরু করুন। তিনি বলেছেন, "পোদ্দার হইলা যম, টাকা আনা আড়াই কাজ"। পোদ্দারদের সম্পর্কে খারাপ কথা বলেছেন। তাহলে তো পোদ্দাররা ছেড়ে কথা বলবে না। তারপর সুকুমার রায়ের কবিতায় তিনি এক জায়গায় বলেছেন — "কানের কাছে নানান সুরে, নামতা শোনায় একশো উড়ে"। তাহলে গোটা উড়িষ্যার মানুষ সুকুমার রায়ের বিরুদ্ধে মামলা করুক — নিজেকে কিছু একটা ভাবনা দেবার চেষ্টা করছেন, এতে সুবিধা অতীতেও হয় নি, ভবিষ্যতেও হবে না। কিন্তু নিজেকে হাস্যাস্পদ করে তুলবেন না। বিধানসভার মান, সম্মান আছে। পশ্চিমবাংলা বিধাসসভার শিক্ষা, সংস্কৃতি, বিদ্যার মান আছে। কাজেই এই বিধানসভাকে হাস্যাস্পদ করে তুলবেন না। এই ধরণের সামান্য বিষয়গুলি তুলে ক্ষমা চাওয়ার প্রশ্নই ওঠে না। সত্য বাবুর সঙ্গে একমত যে, এই বিষয়টি ভুলে গিয়ে পরবর্তী বিষয়গুলি নিয়ে স্পিকার মহাশয় সভা পরিচালনা করুন। এই হচ্ছে আমার বক্তব্য।

**Mr. Speaker :** Honourable member, Shri Apurbalal Majumdar has addressed a letter to me on 16th May. 1990, drawing my attention to certain remarks made by Shri Nani Kar in his speech in the House on the 15th May. 1990. The specific words he used were **'Surir Shakshi Matal'**. The letter of Shri Majumdar contains that **'Suris'** are the members of the Scheduled Castes community and so he feels that it is a derogatory remark made by Shri Kar to that particular community. He further stated that Shri Kar by using those words has attempted to denigrade the **'Suri'** community. He used all these words inside the floor of the August House which is an injustice to that community.

[3-20 — 3-30 P.M.]

He further said that he wanted to draw my attention on that very day, but as I did not allow him he had to walk out and he pressed that he be heard and the portions referred to by him be expunged.'

I have heard Shri Apurbalal Mazumdar at length. He has referred

to several books and dictionaries, some of which have been very voluminous in size. I have heard Shri Nani Kar who has also referred to very eminent authors including Shri Suniti Kumar Chatterjee and others. Both have tried to make out their case in their own way. But I feel that there is a slight misunderstanding between the two of them as to the contemplation of what has been said. 'শুঁড়ির সাক্ষী মাতাল' is an idiomatic expression. Words grouped together in an idiom form a comprehensive unit of expression and certainly suggest something independent of their literal connotation. That has to be understood. When some words are used together in an idiomatic expression they together form a different connotation and lose their original meaning when use separately. That has to be understood. In any language, there are words which have many meanings. One word can be used in different forms to describe different things for different occasions. The English word has common phrases for many things, e.g., grandfather and grandmother. But in Hindi and in Urdu and in Bengali, a maternal grandfather is described differently and a paternal grandfather is described differently. But in English they are both called grandfather. If you want to identify him then they say — my mother's father or my father's father. Just because somebody says 'grandfather' it could not be arrived at as mother's father or father's father. It would have to be clarified. So when idiomatic expressions are used you have to take the sense of the expression, not of the individual words.

... (Noise) ...

Please, I am just explaining 'how'. So you have to go into the meaning of the substance of the whole thing.

Now Shri Apurbalal Mazumdar being a member of the Scheduled Castes community and being a very active worker of the movement for the upliftment of the Scheduled Castes had taken it differently and rightly agitated when he felt that his community or castes might have been denigrated. I have full sympathy with him because in our country the Scheduled Castes and the Scheduled Tribes have been denigrated and they have been exploited; even today they are the backward communities and they have not got their rightful place in our society. But luckily in West Bengal we are far ahead than other parts of India in these matters. But even in West Bengal they are still way behind the other communities. But I am sure the intention of Shri Nani Kar — he has also explained today very clearly — has not been to denigrate or describe the community 'Suri' in his expression but he has used an

idiomatic expression, the connotation independent of the Scheduled Castes community as such. In the circumstances here the word 'Suri' does not refer to any particular castes or community. It means one who deals in liquor; the whole expression probably implies that — persons tethered to each other by an unholy bond of common interest and disposed to vouch for each other in simple unworthy occurrences. That would be the whole meaning of what he intends to say.

Obviously, there is nothing offending or unparliamentary in his expression. But I would caution members, in future, when they address the House. We as parliamentarians have to rise above common people. So very common idiomatic expression generally used in streets, or in villages, Baithakkhanas or in small Addas should not be used inside parliament. We should not use them. There are so many other words to be used. We should try to use better language, more sober language and try to raise the standard of discussions and expressions in the House.

I hope the Hon'ble Members will be more cautious in future. With these words, I dispose of the letter of Shri Apurbalal Mazumdar.

Now, I don't have the time for mention cases. But I would like to take up one or two important zero hour mention cases.

## Zero Hour

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল বিকাল চারটে থেকে হুগলির তেলেনিপাড়ায় একটা জায়গা নিয়ে মারামারি শুরু হয়। সেখানে একটা বেদি ছিল, সেই বেদীটা বিতর্কিত জায়গার উপর ছিল, সেখানে ১৪৪ ধারা জারী ছিল। সেখানে রাত্রি পর্যন্ত ইট পাটকেল ছোঁড়া হয়, বোমা ছোঁড়া হয়। সেখানে সঠিক সময়ে ডি. এম., এস. পি., ডি. আই. জি. সকলে এসে হস্তক্ষেপ করে, যার ফলে সেখানে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষিত হয়েছে এবং সেখানে আহত হয়ে হাসপাতালে গেছেন তিন জন, একজন মারা গেছেন। দুজনের অবস্থা আশঙ্কা জনক। ঐ এলাকায় বি. জে. পি. এটাকে ইস্যু করে সাম্প্রদায়িকতায় নিয়ে যাবার চেষ্টা করছে। তারা আজকে বন্‌ধ ডেকেছে, সেখানে বামপন্থীরা সেই বন্ধকে ব্যর্থ করে দিয়েছে। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এটাকে নিয়ে আগের মতো সাম্প্রদায়িকতার দিকে না নিয়ে যেতে পারে। বি. জে. পি. এই নির্বাচনের আগে এই বিষয়টাকে নিয়ে সাম্প্রদায়িক সম্প্রিতি নষ্ট করার চেষ্টা করছে। এই ব্যাপারে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ওখানে সাম্প্রদায়িক সম্প্রীতি ক্ষুন্ন না হয়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সংবাদপত্রে দেখেছি যে অনেকগুলো ট্রেড ইউনিয়ন সংগঠন তারা বিদ্যুৎ ধর্মঘটের ডাক দিয়েছে এবং বিদ্যুৎ ধর্মঘট শুরু হওয়ার আগে থেকে আমরা দেখেছি বিভিন্ন ধরণের ট্রেড ইউনিয়ন নেতাদের মধ্যে বিভিন্ন রকম যে বিবৃতি দেওয়া হয়েছে, তার থেকে কিছুটা উত্তপ্ত পরিবেশ সৃষ্টি হয়েছে। মুখ্যমন্ত্রী এই সম্পর্কে ট্রেড ইউনিয়ন নেতাদের এবং সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে বিষয়টি নিয়ে দ্রুত মিমাংসার কথা বলেছেন এবং এই ব্যাপারে নমনীয় মনোভাব নেবার কথা বলেছেন। বিদ্যুৎ জরুরি ব্যাপার, নিশ্চয়ই কর্মচারীরা তাদের দাবি দাওয়া নিয়ে, তাদের বেতন ক্রম নিয়ে আন্দোলন করতে পারে, কিন্তু আজকে পরিবেশ অত্যন্ত ভয়াবহ, এই জন্য আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি, অবিলম্বে ট্রেড ইউনিয়ন নেতাদের সঙ্গে বসা হোক এবং তাদের দাবি দাওয়া সম্পর্কে বিচার বিবেচনা করা হোক। এই অত্যাবশ্যক ক্ষেত্রে ধর্মঘট হওয়া উচিত নয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করছি। আপনি জানেন যে কোটিপতি ব্যবসায়ী এবং বেসরকারি প্রোমোটারদের টাকার আজকে বামফ্রন্ট পরিচালিত কলকাতা পৌরসভা তথা রাজ্য প্রশাসন কী ভাবে বিকিয়ে গেছে এবং কী ভাবে সমস্ত সরকারি আইন কানুন, রীতি নীতিকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে বে-আইনি ভাবে বহুতল নির্মাণ হচ্ছে, তার একটা দৃষ্টান্ত তুলে ধরছি। এই রাজ্যের লালবাজার ট্রাফিক পুলিশ সূত্রে সংবাদ, লালবাজারের নির্দেশকে অমান্য করে বে-আইনি ভাবে বহুতল বাড়ি একের পর এক নির্মাণ হচ্ছে। যার ফলে যেখানে সেখানে যান জট সৃষ্টি হচ্ছে। লি রোডে একটা পুরানো ভাঙ্গা বাড়ি ছিল, সেটাকে ভেঙে সেখানে সাত তলা এদের কন্ডিশন্ড বাণিজ্য প্রকল্প করা হয়েছে, যেটা ১৯৮৬ সালের ২৮শে জুন লালবাজার থেকে আপত্তি দেওয়া হয়েছিল, তা সত্ত্বেও ঐ বাড়ি হয়েছে। ২৫, ক্যামাক স্ট্রিট, বর্ধন মার্কেট এই রকম ভাবে হয়েছে। অনুরূপ ভাবে ৩৭ বেন্টিঙ্ক স্ট্রিট, এখানে বহুতল বাড়ি হয়েছে। ৭১ নং পার্ক স্ট্রিট পার্কা প্লাজ তৈরি হয়েছে।

[3-30 — 4-00 P.M.]

**(Including Adjournment)**

৪৮ নং ক্যানিং স্ট্রিটে ১২ তলা বাড়ি, গড়িয়াহাট রোডে বালিগঞ্জ নিউ মার্কেটে এয়ার কন্ডিশন বাণিজ্য প্রকল্প তৈরি হয়েছে। এই মারাত্মক ব্যাপারের দিকে আমি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটা জিনিসের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমরা বিধানসভার সদস্যরা বিভিন্ন সময়ে বিভিন্ন কাজে বিভিন্ন সরকারি অফিসে যাই। কিন্তু সেখানে আমরা সঠিক ব্যবহার পাই না। কোনও চিঠি বা কোনও দরখাস্তের কাগজ জমা দিলে রিসিপ্ট পর্যন্ত করে দেওয়া হয় না। এমন কি সামান্য কার্টসি

পর্যন্ত দেখানো হয় না। বিষয়টির প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করার জন্য আমি আপনাকে অনুরোধ করছি। অথচ এম. পি. রা ভারত সরকারের কোনও অফিসে গেলে — সে যে দলেরই হোন না কেন — সেখানে তাঁরা যে ব্যবহার পান, আমরা এম. এল. এ. রা রাজ্য সরকারের কোনও দপ্তরে তার সামান্যতমও পাই না। আমাদের এম. এল. এ.-দের সঙ্গে সাধারণ মানুষের মতো ব্যবহার করা হয়। আমরা দরখাস্তের দুটো কপি জমা দিলে একটা রিসিপ্ট কপি করে দেবার পর্যন্ত কোথাও ব্যবস্থা নেই। আমি অন্তত সম্মান, সমাদর চাই না, কিন্তু সামান্য সভ্যতা ভদ্রতা নিশ্চয়ই আশা করতে পারি। সেই জন্য আমি আশা করছি আপনি যেমন আমাদের অনেক কিছুই দেখেন তেমন এটাও দেখবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, বীরেন বাবু যেটা বললেন সেটাই আমি আপনাকে চিন্তা করতে বলছি। যেহেতু আপনি আমাদের রক্ষা কর্তা সেহেতু আপনাকে বিষয়টি দেখার জন্য অনুরোধ করছি। স্যার, আমাদের যে কার্ড দেওয়া হয় তাতে আপনি দেখবেন লেখা আছে টু গিভ অল অ্যাসিসট্যান্স অ্যান্ড হেলপ। কিন্তু বিভিন্ন সরকারি অফিসগুলিতে অ্যাসিসট্যান্স বা হেলপ দেওয়া তো দূরের কথা খুবই দুর্ভাগ্যজনক ব্যবহার করা হয়। আমি অবশ্য খুব বেশি যাই না, ওঁরাই বেশি যান। একটা চিঠি দিলে উত্তর পর্যন্ত দেয় না। আপনি আমাদের যে অথরিটি দেন সেটা তো আর আমরা সরকারি অফিসের অফিসারদের মুখের সামনে তুলে ধরতে পারি না। তাই আপনি যদি একটা সার্কুলার টু অল কন্সার্ন্ড পাঠিয়ে দেন যে, দিস ইজ ম্যান্ডেটরি তাহলে ভাল হয়। স্যার, আপনি দেখুন আমাদের কার্ডে লেখা আছে, টু গিভ অল হেলপ অ্যান্ড প্রোটেকশন। এখানে যা যা লেখা আছে তা যদি একটু বি. ডি. ও. অফিস থেকে আরম্ভ করে সব জায়গায় — বিশেষ করে থানাগুলিতে পাঠিয়ে দেন, কারণ দারোগারা একদম কেয়ার করে না, ওঁদেরও করে না, আমাদেরও করে না, তাই থানাগুলিতে যদি একটু বেশি করে সার্কুলার পাঠিয়ে দেন, তাহলে ভাল হয়। এখানে লেখা আছে,

This is to certify that person whose name and signature and photograph appear on the paper outside is a member of the Legislative Assembly, West Bengal, and to request all whom it may concern to offer him/her necessary assistance and protection and every facilities necessary for the discharge of his/her official duties.

বি. ডি. ও., অফিস থানা প্রভৃতি সরকারি অফিসে এটা পাঠিয়ে দিন, ওদের বলে দিন। আপনি বিষয়টা একটু অফেক্টিভলি দেখুন, পিপলস রিপ্রেজেনটিটিভসদের যাতে ডিউ অ্যাসিসট্যান্স দেওয়া হয়।

**Mr. Speaker :** Benoy Babu, please make a note of it and give a circular to all concerned in this regard.

**এখন বিরতি। আমরা আবার মিলিত হব চারটের সময়।**

**(At this stage the House was adjourned till 4 P.M.)**

(After Adjournment)

[4-00 — 4-10 P.M.]

## LAYING OF REPORT

### Presentation of the Seventh Report of the House Committee, 1989-90.

**Shri Atahar Rahaman :** Sir, with your permission I beg to present the Seventh Report of the House Committee, 1989-90.

### Statement Under Rule 346.

**Dr. Ashim Dasgupta :** Sir, the Government has decided to pay one more instalment of dearness allowance to its employees with effect from the 1st June, 1990. This benefit will also be extended to the teachers and non-teaching employees of non-Government educational institutions. employees of Panchayat Bodies, Municipalities etc. Nearly 9 lakh employees will benefit from this decision.

It has been provided in para 5 of Education Department's Memo. No. 33 EDN(B) dated 7th March, 1990 that teachers and non-teaching employees of Government aided/sponsored educational institutions who were in service on the 31st December, 1985 may, at their discretion, retain their existing scales of pay and existing terms and conditions of service. Accordingly, teachers and non-teaching employees of Government aided/sponsored educational institutions (Primary and Secondary School etc.) who were in service on the 31st December, 1985 and who choose to retain their existing scales of pay and existing terms and conditions of service are entitled to draw medical allowance at the existing rate, i.e. at the rate of Rs. 16-70 per month.

It has now been decided by the Government, in order to give some additional benefit to teachers and non-teaching employees of government aided/sponsored educational institutions who are in service on the 31st December, 1985 and who choose to retain their existing scales of pay and existing terms and conditions of service that medical allowance at the enhanced rate of Rs. 30/- per month will be allowed to this category of teaching and non-teaching employees also with effect from the 1st January, 1988.

## LEGISLATION

### The West Bengal Appropriation (No.2) Bill, 1990.

**Dr. Ashim Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (No.2) Bill, 1990.

**(Secretary then read the Title of the Bill)**

**Dr. Ashim Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No.2) Bill, 1990 be taken into consideration.

Sir, under Act. 266(3) of the Constitution of India no money out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with law and for the purposes and in the manner provided in the Constitution.

During the present session under the provision of Act. 203 of the Constitution, the Assembly voted certain grants in respect of the estimated expenditure for the financial year 1990-91. The Bill is being introduced under the provision of Act. 204 of the Constitution to provide for the appropriation out of the Consolidated Fund of West Bengal of the money required to meet the expenditure charged of such Consolidated Fund as also for grants made by the Assembly in respect of the estimated expenditure of the West Bengal Government for the financial year 1990-91. The amount included in the Bill on account of the charged expenditure does not in any case exceed the amount shown in the statement laid before the House during the present session.

The Consitution provides that no amendment shall be proposed to this Bill, having the effect of varying the amonut or altering the destination of any grant so made or varying the amount of any expenditure charged on the Consolidated Fund of the State.

The details for the proposed Appropriation Bill will appear from the schedule to the Bill.

Sir, with these words I commend my motion for the acceptance of the House.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থ মন্ত্রীর অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে আমরা সমর্থন করতে পারছি না, কারণ বি. ডি. ও. অফিস থেকে রাইটার্স বিল্ডিংস পর্যন্ত ঐ যে টাকা সমস্ত ব্যয় হবে সেক্ষেত্রে যেখানে নিঃসন্দেহে বলা যায় যে, বি. ডি. ও. অফিস থেকে রাইটার্স বিল্ডিংস পর্যন্ত দুর্নীতি ভরা এবং একদলীয় শাসন ব্যবস্থা যেখানে বি. ডি. ও. অফিস থেকে রাইটার্স বিল্ডিং পর্যন্ত বর্তমানে কায়েম হয়েছে, সেখানে টাকা ব্যয়কে সমর্থন করা মানে দুর্নীতিকে সমর্থন করা। আজকে একদলীয় শাসন ব্যবস্থা ওঁরা কায়েম করেছেন। আজকে এই প্রশাসন এই অর্থ ব্যয় করবেন যেখানে প্রমাণিত হয়েছে যে, রাইটার্স বিল্ডিংস একটি দুর্নীতির কারখানা এবং মন্ত্রীসভা, যাঁরা এই প্রশাসন পরিচালনা করেন, তাঁদের বিরুদ্ধে বহু দুর্নীতির অভিযোগ আছে। সেসব আমরা এনেছি। বিশেষ করে ফিশারি মন্ত্রী এবং তাঁর ম্যানেজিং ডিরেক্টরের বিরুদ্ধে হাইকোর্টে জাজকে দিয়ে জুডিশিয়ারি প্রুভ ঠিক করবার জন্য এই হাউসে দাবি করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সমস্ত প্ল্যানের টাকা, বাজেটের টাকাটা যদি যথার্থ ভাবে খরচ হত আমার আপত্তি ছিল না। কিন্তু আমাদের অভিজ্ঞতা কি? এটা অত্যন্ত পরিষ্কার পশ্চিমবঙ্গের মানুষের কাছে যে, বর্তমান সরকার তিন পায়ের উপর দাঁড়িয়ে আছেন — ফেভারিটিজম, পার্টিজম এবং করাপশনের উপর। আজকে কেন্দ্রে সরকার যেমন তিন পায়ের উপর দাঁড়িয়ে আছেন, তেমনি এখানেও সরকার দাঁড়িয়ে আছেন তিন পায়ের উপর। এটা আমাদের কথা নয়, আর. এস. পি. এবং ফরোয়ার্ড ব্লকের কথা এবং বিধানসভায় আজ পর্যন্ত যত মেনশন হয়েছে তার সবগুলি যদি একত্রিত করা যায় তাহলে প্রমাণিত হবে যে, সরকারের কোনও দপ্তর ঠিকমতো চলছে না, আইনমতো চলছে না। প্রতিটি দপ্তরকে যে টাকা দেওয়া হবে সেটা ঠিক ঠিকমতো ব্যয় করা হবে না। তার জন্য এটা আজকে সমর্থন করা যায় না। তবে আমরা জানি, আই. এ. এস., আই. পি. এস. এবং ডব্লু. বি. সি. এস. অফিসাররা যদি নিরপেক্ষ ভাবে প্রশাসন পরিচালনা করতে পারতেন তাহলে রাজ্যের সাধারণ জনগণ উপকৃত হতেন।

[4-10 — 4-20 P.M.]

কিন্তু এখানে বেশির ভাগ আই. এ. এস. অফিসার, বেশির ভাগ আই. পি. এস. অফিসার, বেশির ভাগ ডব্লু. বি. সি. এস. অফিসার সি. পি. এম.-এর ক্যাডার হয়ে গেছে এবং তাঁদের অনেকেই মিটিং মিছিলে পর্যন্ত যান। তাঁদের অনেকেই মন্ত্রীদের বাড়িতে গিয়ে কুর্ণিশ করেন যেটা তাঁদের কর্তব্য নয়, শুধু মন্ত্রীদের মন রক্ষা করার জন্য করেন এবং সেটা একটা দপ্তরের মন্ত্রী, একটা বিভাগের মন্ত্রীকে করেন, সেটা হল মার্কসবাদী পার্টির মন্ত্রী। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মুখ্যমন্ত্রীর গতবারের জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের উপরে — ৪র্থ এপ্রিল, ১৯৮৯ আমার বক্তৃতায় যেটা বলেছিলাম তার উপরে তিনি উত্তর দিয়ে বলেছিলেন যে 'আমাদের অফিসারদের দোষারোপ করছেন কেন'? মুখ্যমন্ত্রীর ভাষণ — অফিসারদের দোষারোপ করেছেন কেন? 'অফিসাররা তো আমাদের আওতায় কাজ করেন, কিছু বলতে হয় তো মন্ত্রীদের বলুন? কারণ অফিসাররা আমাদের অর্ডার শুনে ক্যারি আউট করেন। কাজেই তাঁদের দোষ দিয়ে লাভ নেই। ত্রুটি হলে আমাদের সমালোচনা করুন'। অদ্ভুত ব্যাপার। আজকে অ্যাপ্রোপ্রিয়েশন বিল নিয়ে আলোচনা হচ্ছে, কিন্তু মন্ত্রীদের একটা পয়সাও

খরচ করার ক্ষমতা নেই। সমস্ত পয়সা খরচ করতে হবে অফিসারদের। কিন্তু তাঁদের সমালোচনা করা যাবে না। মাননীয় অর্থমন্ত্রী, আপনি বিজ্ঞ, পন্ডিত লোক, আপনাকে বলি, মুখ্যমন্ত্রীর ভাষণ থেকে আপনি একটা পয়সাও খরচ করতে পারবেন না, খরচ করবেন অ্যাডমিনিস্ট্রেটিভ অথরিটি, একজিকিউটিভ অথরিটির সই নিয়ে খরচ করতে হবে। একটা পয়সা খরচ করতে গেলে তাঁদের অনুমোদন লাগবে। অথচ তাঁদের সমালোচনা করা যাবে না। চুরি করলে তাঁদের সমালোচনা করা যাবে না। এই যদি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর ভাষণ হয়, পশ্চিমবাংলার বিধানসভায় উত্তরে তিনি এই কথা বলেন তাহলে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করতে পারি? সেই জন্যই একে সমর্থন করতে পারছি না। আই. এ. এস. অফিসারদের অবস্থা আজকে ১২ বছর পরে এসে কোথায় দাঁড়িয়েছে? ১২ বছরে প্রশাসনিক দক্ষতার ক্ষেত্রে যদি অফিসাররা সৎ এবং নিষ্ঠার সঙ্গে কাজ করতে পারেন, তবেই তাঁদের দক্ষতা আসে। দক্ষতাই বিচারের মাপকাঠি। এখানে দক্ষতা কেমন? আই. এ. এস. অফিসার, আই. পি. এস. অফিসার বা ডব্লু. বি. সি. এস. অফিসারদের মধ্যে দক্ষতা তাঁদেরই বেশি যাঁরা সি. পি. এম. পার্টির কথা শোনেন। সি. পি. এম. পার্টির কথা কতটা বোঝে সি. পি. এম. পার্টির প্রতি কতটা লয়্যাল এইসব দেখে তবেই তাঁদের প্রোমোশন দেওয়া হয়, তারপর তাঁদের উন্নতির কথা ভাবা হয়। আমি এখানে কয়েকটি পরিসংখ্যান দিয়ে বোঝাতে চাই যে, যে সমস্ত আই. এ. এস., আই. পি. এস. অফিসার নিরপেক্ষ ভাবে কাজ করেন তাহলে তাঁদের কোথায় পাঠানো হয়? তাঁদের রাইটার্স বিল্ডিংসে স্থান হয় না, তাঁদের কাউকে স্পেশাল অফিসার বা অফিসার অন স্পেশাল ডিউটি বা স্পেশ্যাল অফিসার, পঞ্চায়েত এই সমস্ত করে বিভিন্ন জায়গায় পাঠিয়ে দেওয়া হয়। অথবা কাউকে এস. সি., এস. টি. ডিপার্টমেন্টের জয়েন্ট সেক্রেটারি, বা স্পেশ্যাল সেক্রেটারি করে দেওয়া হয়। তাঁদের ক্ষেত্রে এই সমস্ত করা হয়। আজকে একটা ছোট্ট উদাহরণ আমি এখানে দিই। এখানে গত ইলেকশন হয়ে গিয়েছে, লোকসভার নির্বাচন হয়ে গেছে, দুটি বাই ইলেকশন হয়ে গেছে। ইলেকশন কমিশনার-এর কাছে অভিযোগ আছে, হাওড়াতে প্রিয়রঞ্জন দাশমুন্সীর লোকসভা ইলেকশনের সময়ে ২৫-৩০টি বুথ দখল হয়েছে এবং তিনি অভিযোগ করেছিলেন — বড় একটা বুথে কিন্তু রিপোলিং হয় নি। মমতা বন্দ্যোপাধ্যায় অভিযোগ করেছিলেন যে তাঁর ৯৮টি বুথে ভোট হয় নি, কিন্তু রিপোলিং হয় নি। ভোলানাথ সেন অভিযোগ করেছিলেন, কিন্তু রিপোলিং হয় নি। কারণ চিফ ইলেকশন কমিশন অফিসার যিনি ছিলেন তিনি হচ্ছেন বর্তমান হোম সেক্রেটারি। যেহেতু তিনি গত লোকসভার নির্বাচনে সি. পি. এম.-কে রিগিং করতে সাহায্য করেছেন, গতবারে সি. পি. এম.-কে বুথ দখল করতে যে ভাবে সাহায্য করেছেন তার জন্য তাঁর প্রাইজ পোস্ট করে তাঁকে হোম সেক্রেটারি করে দেওয়া হয়েছে। এটা হল তার পুরষ্কার। দুর্ভাগ্যবশত তাঁর চেয়ে অনেক সিনিয়র আই. এ. এস. অফিসার আছেন। তিনি হলেন ১৯৬৪ সালের ব্যাচ — ৬৩ এর ব্যাচ, উনি আই. এ. এস. ক্যাডার ৬৪ এর।

১৯৬৩ সালের ব্যাচ পার্থপ্রতিম চৌধুরী, ইন্দ্রজিৎ গুপ্ত, দীপক রুদ্র তাদেরকে এমন সব পোস্টে দেওয়া হয়েছে যে তারা ইক্যুয়েভ্যালেন্ট টু চিফ সেক্রেটারি কোনও জায়গায় হতে পারবেন না। হোম সেক্রেটারি নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করার কথা কিন্তু আপনাদের রাজত্বে হোম সেক্রেটারি নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করে না। আমরা আগেকার দিনে কি

দেখেছি — হোম সেক্রেটারি থেকে চিফ সেক্রেটারি করা হত। চিফ সেক্রেটারির পরেই হোম সেক্রেটারির স্থান। সেই দিক থেকে ওই অফিসারদের হোম সেক্রেটারি পদে নিয়ে যাওয়া হয় নি। আগেকার আমলে এম এম বাসু, আর গুপ্ত চিফ সেক্রেটারি হয়েছেন এবং বি. আর গুপ্তও চিফ সেক্রেটারি হয়েছেন। কিন্তু এখন আপনারা তা করছেন না। ভালো ভালো অফিসারদের নিরপেক্ষ ভাবে কাজ করতে দিচ্ছেন না। যারা আপনাদের দলের লোক তাদের আপনারা উঁচু পদে বসাচ্ছেন। দুর্ভাগ্যের বিষয় যেসব আই. এ. এস. অফিসারদের বিরুদ্ধে চরম দুর্নীতির অভিযোগ আছে তাদের আপনারা বড় বড় পদে উন্নীত করছেন। আলিপুর নাজিরৎখানার যে প্রধান দোষী রাণু ঘোষ, তাকে প্রাইস পোস্ট দিয়ে পাওয়ার সেক্রেটারি করে দিলেন। আর অরুণ ভট্টাচার্য যিনি কেসটি ধরেছেন তাকে সেখান থেকে ট্রান্সফার করে সি. আই. টি.-তে স্পেশাল অফিসার করে পাঠিয়েদিলেন। রাণু ঘোষ যাঁর বিরুদ্ধে এনকোয়ারি কমিশন বসানো হয়েছিল, বি. সি. মুখার্জি কমিশন তাঁকে আরও উঁচু পদে বসিয়ে দেওয়া হল। অরুণ ভট্টাচার্যকে সি. আই. টি.-র অফিসার অন স্পেশাল ডিউটি করে পাঠিয়ে দিলেন। অর্থাৎ তাঁকে ঠুটো জগন্নাথের মতো বসিয়ে রাখা হল। আপনাবা আজকে ওইসব অফিসারদের মাথায় চড়িয়ে দিয়ে কিছু করতে পারছেন না। তারপরে মুর্শিদাবাদের ডি. এম. দেবাদত্ত চক্রবর্তী সি. পি. এমের হয়ে কি করলেন শুনুন — আমরা জানি পুলিশের এস. পি. লাঠি নিয়ে, হেলমেট পরে গণতান্ত্রিক আন্দোলন ভঙ্গ করেন। কিন্তু এই প্রথম দেখলাম যে, মুর্শিদাবাদের ডি. এম. দেবাদত্ত চক্রবর্তী পৌরসভা ভেঙ্গে দেবার পরে যে গণতান্ত্রিক আন্দোলন হয়েছিল তাতে লাঠি নিয়ে হেলমেট পরে ওই আন্দোলন ভেঙ্গে দিয়েছিলেন। আজকে অফিসারদের নিরপেক্ষতা বোধ নষ্ট হয়ে গেছে। আজকে চিফ সেক্রেটারির বাংলো নেই কিন্তু ডি. জি.-র বাংলো আলিপুরে তৈরি হচ্ছে। কারণ ডি. জি.-কে তো আপনাদের হাতে রাখতে হবে। আজকে যদি এই নিরপেক্ষতা রাখতে পারতেন তাহলে এই সমস্ত অফিসারদের কাছ থেকে অনেক ভালো ভালো কাজ পেতেন। তাদের সব শুভবুদ্ধি নষ্ট হয়ে গেছে। দীপক রুদ্র তো ভিকটিমাইজড বহুদিন আগেই হয়ে গেছেন। তাঁকে চিফ সেক্রেটারির পদ মর্যাদা দেওয়ার কথা কিন্তু তিনি ভিকটমাইজড হয়ে আছেন। তারপরে মৃণাল কান্তি দে, তিনি ১৯৫৯ সালের ব্যাচের, তাঁকে পোস্টিং দেওয়া হয়েছে কোথায় — ডিরেক্টর (ফুড)। তাঁকে ডাকবে কে — সেক্রেটারি ফুড মিঃ জ্যাকুভা। যিনি ১৯৫৯ ব্যাচের আই. এ. এস. তাঁকে ডেকে পাঠাবেন ১৯৬৪ সালের ব্যাচের আই. এ. এস. অফিসার। এই অবস্থা যদি হয় তাহলে কেন অফিসারদের অফিসিয়েন্সি থাকবে? আই. এ. এস. অফিসাররা নিরপেক্ষ ভাবে কাজ করেন বলেই তো ডিপার্টমেন্ট ভালো ভাবে চলে। একজন মন্ত্রী রাইটার্স বিল্ডিংসে না থাকলেও ডিপার্টমেন্ট চলে। দক্ষ আই. এ. এস. এবং ডব্লু. বি. সি. এস. অফিসারদের দক্ষতার উপরেই গভর্নমেন্ট চলে. মন্ত্রীদের দ্বারা চলে না। কারণ মন্ত্রীরা অনেক কিছুই বুঝতে পারেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়. আরেকটি দুঃখের বিষয় যে, অরুণ চন্দ্র, যিনি ১৯৭৬ সালে ব্যাচের, তিনি আমেরিকা থেকে ৭টি গোল্ড মেডেল নিয়ে এসেছিলেন।

[4-20 — 4-30 P.M.]

সে রিজাইন করেছে, যেহেতু তাকে যে পোস্টিং দেওয়া হয়েছিল সেটা তার পছন্দ হয়

নি। সেইজন্য সে ছেড়ে চলে গিয়েছে। ভদ্রলোককে আপনারা জায়গা দিতে পারেন নি, এই হচ্ছে আপনাদের দুর্ভাগ্য। আপনাকে আমি এই ব্যাপারে সমর্থন করতে পারছি না, এইটা হচ্ছে তার মেইন কারণ। আজকে যদি আপনি উপযুক্ত অফিসার নিরপেক্ষ অফিসারকে বা দক্ষ অফিসারকে না রাখতে পারেন তাহলে আপনার ডিপার্টমেন্টের জন্য টাকা নিয়ে কি হবে, সেইগুলি তো খরচ হবে না। আপনি হেলথ ডিপার্টমেন্টের জন্য টাকা দিচ্ছেন, মন্ত্রী প্রশান্ত শূর নিজে বলেছেন ডাক্তার নেই, রোগীর জন্য পথ্য নেই, ঠিকমতো বেড নেই, চিকিৎসা ঠিকমত হয় না, ঔষধ নেই, এর পরেও কি বলবেন হেলথ ডিপার্টমেন্টের জন্য টাকা দিতে হবে? হেলথ ডিপার্টমেন্টের ব্যাপারে আমরা দেখেছি মালদায় সদ্য জাত শিশুকে কুকুরে টেনে নিয়ে জঙ্গলে খাচ্ছে. এন. আর. এস. হসপিটালে কুকুরে শিশুর মাথা কুঁড়ে কুঁড়ে খাচ্ছে। সমস্ত সেন্ট্রাল ড্রাগ স্টোরসের লক্ষ লক্ষ টাকা চুরি হয়ে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পুলিশ দপ্তর সম্বন্ধে কিছু ঘটনা এর আগে বলেছিলাম, দর্পণ কাগজে বেরিয়েছে জনৈক মার্কসিস্ট নেতা ৫ লক্ষ টাকা চেয়েছেন ডি. সি. ডি. ডি.-র পোস্টিং-র জন্য। যেখানে ভাল পোস্টিং-র জন্য রাইটার্স বিল্ডিং-র থেকে অকশন হয় সেই প্রশাসনের বিরুদ্ধে আজকে আমার অভিযোগ। আপনি জানেন বড়বাজার থেকে আরম্ভ করে বহুবাজার পর্যন্ত বহু থানা আছে যেখানে ও. সি.-র পোস্টিং-র জন্য ডাক হয়, ওখানে কে ও. সি. হবেন। ডাকে যিনি সর্বোচ্চ হবেন তিনি ও. সি. হবেন। আশা করি এটা নিশ্চয় আপনার জানা আছে। পার্টি ফান্ডে টাকা দিলে আজকে আর ভয় নেই, এই অবস্থায় এর পরে কি করে বলি আপনাদের প্রশাসন, পুলিশ প্রশাসন ঠিকমতো চলবে আর তার জন্য টাকা দেওয়া হোক। আমরা তো নিরপেক্ষ প্রশাসন কোথাও দেখতে পাচ্ছি না, থানায় ডায়েরি করতে গেলে ডায়েরি নেওয়া হয় না, সি. পি. এম. থেকে ডায়েরি করলে কংগ্রেসের লোককে ধরে নিয়ে যায়। হাওড়ার ঘটনার প্রতি লক্ষ্য দিন, হাওড়ায় কি ঘটনা ঘটল, পুলিশ ব্যারাক থেকে চলে গেল — কেন? আজকে এই যে লোকেদের মধ্যে রোষ দেখা দিচ্ছে এটার কারণ কি? আজকে একজন বেতার শিল্পী আর্য চৌধুরীকে গ্রেপ্তার করা হয়েছে — মহিলা অপহরণের দায়ে। অপহরণের চেষ্টার দায়ে পুলিশ হাজতে তাকে ধরে রাখলেন, ও. সি. ভবানীপুর। তাকে ধরে হাজতে দিল, তার পরে তার ইনভেস্টিগেশন হল, সেখানে কি বলা হল দি ইনভেস্টিগেশন অফ দি কেস ওয়াজ কাইন্ডলি ডিক্লেয়ার্ড অ্যাজ মিসটেক অফ ফ্যাক্ট অন ৯.১.৯০ বাই এ. সি. টু সাউথ ডিভিসন। আই, দেয়ার ফোর, প্রে দ্যাট দি অ্যাকিউসড মে কাইন্ডলি বি ডিসচার্জড ফ্রম দি কেস, অ্যান্ড দি অ্যাকিউজড ওয়াজ ডিসচার্জড, সেই ভদ্রলোককে তার বিরুদ্ধে — এফিডেভিট করেছেন তিনি — একজন ভদ্রমহিলার সঙ্গে খারাপ আচরণ করেছিলেন বলে তাকে অ্যারেস্ট করলেন। ব্যাপারটা হচ্ছে ও. সি. ভবানীপুর-র বাবার কাছে সে টিউশানি পড়ত, — ও. সি. ভবানীপুর তার সঙ্গে খারাপ ব্যবহার করেছিলেন যখন সে স্টুডেন্ট ছিল — তার সঙ্গে ডাক্তারের বিবাহ হয়েছিল, এই ভদ্রলোক আর সেই ভদ্রলোক এফিডেভিট করেছিলেন, এবং এই আর্য চৌধুরীর কাছ থেকে ১৫ হাজার টাকা এই কেসের জন্য চেয়েছিলেন। এই ব্যাপারে প্রতিটি কাগজপত্র আমি আপনাকে দেব, আমি বক্তৃতা দিয়ে এই ব্যাপারে ভারাক্রান্ত করতে চাই না, আজকে একজন শিল্পীর তার পারিবারিক জীবন নষ্ট হয়ে গেলে, আমি এই ব্যাপারে কোর্ট অর্ডার শুদ্ধু আপনাকে দিচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে স্বাধীনতা সংগ্রামীরা তারা টাকার জন্য প্রার্থনা করে।

ডি. এম. মেদিনীপুর, কাগজে দেখেছি যে যাঁরা স্বাধীনতা সংগ্রামী তাঁরা দরখাস্ত করেছেন পেনসন পাবার জন্য ১৯৮১ সালের পর, তাঁরা ডি. এমের দরজায় গিয়ে বলছেন যে আমরা স্বাধীনতা সংগ্রামী আমাদের পেনসন দেবার বন্দোবস্ত করুন, কিন্তু সেখান থেকে বলা হচ্ছে যে আপনারা আরও ৬ মাস বাদে আসুন। আমি আপনাকে কাগজ দিয়ে দিচ্ছি। আমি প্রত্যেকটা ডিপার্টমেন্টের দুর্নীতির কথা বলছি, এর পরেও বলবেন যে, আপনার দপ্তর টাকা চাইবেন আর আমি দিয়ে দেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফিশারিজ ডিপার্টমেন্ট সবচেয়ে দুর্নীতিগ্রস্ত। এখানে একজন ম্যানেজিং ডিরেক্টর আছেন, নাম মিঃ মাইতি, তিনি অত্যন্ত বিলাস বহুল জীবন যাপন করেন। তাঁর বিরুদ্ধে তো আমি আগে বলেছি। ফিশারিজ ডিপার্টমেন্ট থেকে ২৮শে মার্চ অর্ডার বেরোলো একটা, তাতে বলা হল যে ৩০ তারিখের মধ্যে টাকাটা খরচা করতে হবে। কত টাকা — না, ২৬ লক্ষ ৬৪ হাজার ৫২০ টাকা এবং আরও বলা হল যে, এই টাকাটা খরচা করতে হবে অ্যাপ্রুভড কন্ট্রাকট্রারের মাধ্যমে। তো স্যার, এই তো অবস্থা। এতে কি হবে? ২৮ তারিখ যাচ্ছে আর ৩০ তারিখের মধ্যে খরচা করতে হবে ২৬ লক্ষ ৬৪ হাজার ৫২০ টাকা। এই টাকাটা তো কিরণময় নন্দের পকেটে যাবে। না হয় অন্য কোথাও যাবে। খুবই দুর্ভাগ্যজনক কথা, কির্লোস্কার মেশিন কেনা হয় নি। রুস্তাম কোম্পানির সঙ্গে না কি একটা অশুভ আঁতাত আছে, ওখান থেকে সব টাকা পয়সা না কি পায়। এই রকম সব ব্যাপার। ফিশারিজ ডিপার্টমেন্টের চেয়ারম্যানও দুর্নীতিগ্রস্ত। এবারে আসছি ভেটের্নারি ডিপার্টমেন্ট সম্বন্ধে, এই ডিপার্টমেন্টের সার্কুলার একটা আমার কাছে আছে। সিডিউল কাস্ট থেকে অ্যাপয়ন্টমেন্ট নিতে হবে। কিন্তু পি. এস. সি.-র থ্রু দিয়ে করা হল। ২৬টা পোস্ট, তার মধ্যে নটা সিডিউল কাস্ট। সেখানে সিডিউল কাস্টকে চাকরি না দিয়ে, এটাকে জেনারেল পোস্টে কনভার্ট করে অন্য লোককে চাকরি দেওয়া হল ভেটের্নারি ডিপার্টমেন্ট লোক থাকা সত্বেও। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা হাইকোর্টে একজন বিচারপতি আছেন, এখানে জাস্টিস মহিতোষ মজুমদার মহাশয় বলছেন, যে এটা স্ট্রিকলি রুল করে ফলো করা হয়। জাস্টিস মহিতোষ মজুমদার মহাশয় বলছেন অ্যানেক্সিওর (এ) তে দি অ্যাপয়ন্টমেন্ট সুড বি ক্লিয়ারড উইদিন এ সর্ট পিরিয়ড। কিন্তু আজকে তাঁরা চাকরি পাচ্ছে না। কারণ তাঁদের জেনারেল সিটে কনভার্ট করা হয়েছে। তারপর আলিপুর এ. ডি. এম. একটি কুৎসিত আচরণ করেছেন গ্রামে, সেখানে ৭০০র মতোন লোক আছেন, সেখানে ৪টে টিউবওয়েল আছে, এবং হাইকোর্টের নির্দেশ অনুযায়ী একটা নূতন টিউবওয়েল হয়েছে। কিন্তু এ. ডি. এম. সি. পি. এমের মন রক্ষার জন্য এস. সি., এস. টি.-র টাকা থেকে সেই জায়গায় টিউবওয়েল করে দিয়েছে। কিন্তু যে জায়গাটাতে করেছে সেটাতে হাইকোর্টের নিষেধাজ্ঞা ছিল। আমি আপনাকে ডি. ও. সহ দিয়ে দিচ্ছি। এর পরেও আপনি বলবেন আপনার অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করতে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে খুব পরিতাপের বিষয় আমি একটার পর একটাতে আসছি। পশ্চিমবাংলায় প্রত্যেকটা ডিপার্টমেন্টে দুর্নীতি, আজকে এডুকেশন ডিপার্টমেন্টকে ভালো বলে জানতাম। কিন্তু সেখানে কি অবস্থা চলছে — শিক্ষকদের বিল করতে গেলে টাকা দিতে হয়, টাকা না দিলে বিল তৈরি হয় না। দিস ইজ দি সিচুয়েশন। আপনি দেখবেন সেখানে চেয়ার, টেবিল থেকে শুরু করে সব জায়গাতে ঘুষ দিতে হয়। তা না হলে কোনও কাজ হয় না। আজকে কাগজে দেখলাম ৫০ হাজার শিক্ষক ছাঁটাই হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অত্যন্ত পরিতাপের বিষয়, এখানে বিদ্যুৎমন্ত্রী নেই, বিদ্যুৎ বেহাল হয়ে গেছে।

বিদ্যুৎ কেন্দ্রের কর্মচারিদের গণতান্ত্রিক আন্দোলনকে ভাঙ্গবার জন্য সিটু আপত্তি করেছে। আজকে বিদ্যুৎ সবচেয়ে বেশি প্রয়োজনীয় জিনিস। সমস্ত কাজ এর ওপর নির্ভর করে। দেশের ইকনমি, দেশের ইন্ডাস্ট্রি তাদের সঙ্গে সংগ্রামে নেমেছেন আজকে, এসমা জারি করেছেন। কসাইয়ের খাঁড়া ঝোলানো হয়েছে।

[4-30 — 4-40 P.M.]

তাদের ওপর কসাইয়ের খাড়া ঝুলানো হয়েছে, বিদ্যুৎ দপ্তরের কর্মীদের গণতান্ত্রিক অধিকার কেড়ে নেওয়া হয়েছে, আপনারা বলেছিলেন গণতান্ত্রিক অধিকারে বাধা দেওয়া হবে না। খুব দুর্ভাগ্যের বিষয় ফুড ডিপার্টমেন্টের প্রত্যেকে হাত পেতে বসে রয়েছে, সেখানে টাকা না দিলে কেউ কথা বলে না। আপনি যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন, এর টাকাটা কি সদ্বব্যবহার হবে? এই টাকাটা চলে যাবে কিছু বড় বড় লোকদের পকেটে, কিছু সি. পি. এম. ক্যাডারের পকেটে, কিছু দুর্নীতিগ্রস্ত লোকের পকেটে। যে ভাবে আমরা বাজেট করছি, টাকা দিচ্ছি এই অ্যাপ্রোপ্রিয়েশান বিলে, আমরা যদি এর প্রতিবাদ না করি তাহলে পশ্চিমবাংলার মানুষ আমাদের ক্ষমা করবে না, আপনার প্রত্যেকটা দপ্তর দুর্নীতিতে ভরা, অপদার্থ পঙ্গু প্রশাসন আপনারা চালাচ্ছেন, তাই আমি এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল সমর্থন করতে পারছি না, এর বিরোধিতা করছি।

## Resolution for the Constitution of Assembly Committees

**Mr Speaker :** Where as the terms of members of the following Assembly Committees Constituted on the 17th May, 1989 shall expire on the 25th June, 1990, other than the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes, which shall expire on the 3rd July, 1990 :—

1. Committtee on Public Accounts,
2. Committee on Estimates,
3. Committee on Public Undertakings,
4. Committee on the Welfare of SC and STs.
5. Committee on Petitions,
6. Committee of Privileges,
7. Committee on Government Assurances,
8. Committee on Subordinate Legislation,
9. Committee on Rules,
10. House Committee,

11. Library Committee, and

12. Committee on the Entitlement of Members (term shall expire on the Constitution of the new Committee);

And where as a convention has developed to reconstitute the Committees on the same date when the House is in Session;

Notwithstanding anything contained in the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly in it is hereby resolved that the aforesaid Assembly Committees so far as it relates to the Constitution of different Committees/be reconstituted and that the reconstituted Committees shall resume office with effect from the 26th June, 1990.

## Discussion on the West Bengal Appropriation (No-2) Bill, 1990 Resume again

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখানে অর্থমন্ত্রী রেখেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি বলতে চাই, যে আমাদের রাজ্যের যে আর্থিক চিত্র, শিল্প ক্ষেত্রে, কৃষি ক্ষেত্রে এবং অন্যান্য সমস্ত উন্নয়নের ক্ষেত্রে তার প্রতিচ্ছবি হচ্ছে এই বাজেট এবং এই বাজেটের ভেতর থেকে বোঝা যায় যে রাজ্যের অবস্থা কি আছে, কি সমস্যা আছে। তবে এটা ঠিক, আমাদের রাজ্যে অনেক সমস্যা আছে, এবং আমাদের এই সমস্যা দূর করা খুব কঠিন কাজ। কারণ আমরা একটা বিশাল দেশের মধ্যে, একটা অঙ্গ রাজ্যের ক্ষমতা কেন্দ্রীভূত হয়ে আছে কেন্দ্রের হাতে এবং এমন ভাবে কেন্দ্রীভূত হয়ে আছে যে কোনও রাজ্যের পক্ষে তাদের ন্যায্য দৃষ্টিভঙ্গী নিয়ে নীতি নির্ধারণ করে শিল্প ক্ষেত্রে, কৃষি ক্ষেত্রে এবং অন্যান্য ক্ষেত্রে এগিয়ে নিয়ে যাওয়া খুব কঠিন কাজ। আমাদের স্বাধীনতার পর যে সংবিধান হয়েছিল, সেই সংবিধানে বলা হয়েছিল — আমাদের দেশ হচ্ছে একটা ফেডারেল স্টেট, কেন্দ্রের হাতে ক্ষমতা থাকবে, আবার রাজ্যের হাতেও ক্ষমতা থাকবে, কেন্দ্রকে যেমন শক্তিশালী রাখতে হবে, তেমনি রাজ্যকেও শক্তিশালী রাখতে হবে। আমাদের দেশ বিভিন্ন ভাষাভাষী, ধর্ম সমস্ত কিছু নিয়ে গঠিত, আমাদের বিভিন্ন রাজ্যের যে ঐতিহ্য আছে, বিভিন্ন রাজ্যের যে আশা আকাঙ্খা আছে, সম্পদ আছে বিভিন্ন রকমের এবং মানুষের মধ্যে যে নানা রকম শক্তি ক্ষমতা আছে, তাকে যদি কাজে লাগানো হয়, তাহলে রাজ্যগুলি তাদের নিজের নিজের ক্ষেত্রে, তাদের নিজেদের সাধারণ চিন্তায় ও উন্নয়নে এগিয়ে যাবে।

কিন্তু তা সম্ভব হল না, কেন্দ্র প্রথম থেকে সমস্ত ক্ষমতা কুক্ষিগত করার প্রয়াসে একের পর এক আইনগত ব্যবস্থা নিলেন, যেমন আন্ডার এন্ট্রি ৫২। ১৯৫১ সালে একটা আইন পাশ করা হল ইন্ডাস্ট্রিজ ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশন অ্যাক্ট, ১৯৫১ এবং এই অ্যাক্টে এমন ক্ষমতা দেওয়া হল কেন্দ্রীয় সরকারকে যে তাঁরা ইন্ডাস্ট্রির প্রায় সর্বক্ষেত্রেই তাঁদের নিয়ন্ত্রণকে দৃঢ় করলেন। এন্ট্রি ২৪ অব দি স্টেট লিস্ট যেটা ছিল তাতে আমাদের

যে লেজিসলেশন করার ক্ষমতা ছিল সেটা প্রায় সম্পূর্ণ চলে গেল, তার ফলে রাজ্যের শিল্প হবে কি হবে না তার জন্য আমাদের কেন্দ্রের মুখাপেক্ষী হয়ে পড়তে হল। ঠিক একই ধরণের ঘটনা ১৯৫৭ সালে একটা আইন পাশ করা হল মাইনস অ্যান্ড মিনারেলস ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশন অ্যাক্ট, তাতে মাইনস অ্যান্ড মিনারেলসের যাবতীয় যে ক্ষমতা ছিল স্টেট লেজিসলেচারের তা সমস্ত কেড়ে নিয়ে কেন্দ্রের হাতে কেন্দ্রীভূত করা হল, স্টেটকে সম্পূর্ণ বঞ্চিত করা হল। আন্ডার এন্ট্রি ২৩ তার থেকে সম্পূর্ণ বঞ্চিত করা হল। আন্ডার এন্ট্রি ৩৩ ১৯৫৫ সালে এসেন্সিয়্যাল কমোডিটিজ অ্যাক্ট এই আইন বলে কেন্দ্রীয় সরকার এসেন্সিয়্যাল কমোডিটিজ যা কিছু আছে তার সব নিয়ন্ত্রণের জন্য নিজের হাতে ক্ষমতা নিলেন, কোনও রাজ্যের হাতে কোনও ক্ষমতা রইল না। এই ক্ষমতা ক্রমাগত তাঁরা বাড়িয়ে গেলেন। বর্তমানে কেন্দ্রের হাতে যত বড় বড় ব্যবসা-বাণিজ্য, ভোগ্য পণ্য, কৃষি উন্নয়ন সংক্রান্ত যতগুলি ব্যবস্থা, যোগাযোগ ব্যবস্থা, পরিবহন ব্যবস্থা, ব্যাঙ্কিং, পরিবেশ, স্বাস্থ্য, বন্য প্রাণী সংরক্ষণ, বন সংরক্ষণ যা কিছু আছে সমস্ত কেন্দ্রের হাতে চলে গেছে, স্টেটের কিছু নেই। এমন কি ফরেস্ট রাজ্যের হাতে ছিল কেন্দ্র নিয়ে নিল আইন করে ১৯৮০ সালে ইন্দিরা গান্ধী কেন্দ্রে ক্ষমতায় ফিরে আসার পরে। কেন্দ্রীয় সরকার এই আইন পাশ করার পর ১৯৮০ সালের পর পরিবেশের জন্য গাছ বাড়ানোর জন্য বন বাড়ানোর জন্য বন্য প্রাণী রক্ষার জন্য কিছুই করেন নি। ১৯৪৭/৪৮ সালের পর থেকে কেন্দ্রে রাজ্যে কংগ্রেস ছিল, তাদের চোখের সামনে এই ঘটনা ঘটেছে, রাজ্যের হাতে যেটুকু ক্ষমতা ছিল সমস্ত কেড়ে নিয়েছে। স্যার, আপনি জানেন সংবিধানে কিছু নেই, ১৯৫০ সালে সেন্ট্রাল গভর্নমেন্ট ইউনিয়ন গভর্নমেন্টের ক্যাবিনেটের একটা রেজলিউশন আনুযায়ী প্ল্যানিং কমিশন হল। এই প্ল্যানিং কমিশনের কাজ ছিল আমাদের সারা দেশে যত সম্পদ আছে সেই সম্পদের পরিকল্পিত ভাবে সুষ্ঠু ব্যবহার কিভাবে ভাল ভাবে করা যায় তার একটা প্ল্যানিং তৈরি করা। কিন্তু আজকে প্ল্যানিং কমিশন আসতে আসতে এগজিকিউটিভ পাওয়ার প্রয়োগ করতে করতে নীতি নির্ধারণ করছে সম্পদ বিভাজন করছে, বিভিন্ন রাজ্যে কোথায় কিভাবে বিনিয়োগ করা হবে ঠিক করে দিচ্ছে, কোন রাজ্যে শিল্প হবে, কত শেয়ার পাবে তা ঠিক করে দিচ্ছে। আমাদের সংবিধানে বলা ছিল এই কাজের দায়িত্ব ছিল অর্থ কমিশনের। রাজস্ব আদায়ের দায়িত্ব হচ্ছে সমস্ত রাজ্যের এবং সেই রাজস্ব কিভাবে আদায় হবে এটা অর্থ কমিশন বলবে, তাদের পরামর্শ দেবে।

[4-40 — 4-50 P.M.]

কিন্তু আজকে অর্থ কমিশনের সেই ভূমিকা চলে গেছে। অর্থ কমিশন সেই জায়গা থেকে আজকে এই জায়গায় এসে দাঁড়িয়েছে। কেন্দ্র সমস্ত রাজ্যগুলিকে বঞ্চিত করে নিজেরা রাজস্ব সংগ্রহ করে প্ল্যানিং কমিশনকে বলছে যে, তোমরা এইগুলিকে বিভিন্ন রাজ্যের কাছে দেবার জন্য, চ্যানেলাইজ করবার জন্য পরামর্শ দাও। তাও সম্পূর্ণ অর্থ নয়, বিরাট পরিমাণ অর্থ কেন্দ্রীয় সরকার সরাসরি করে দিচ্ছে। অর্থ কমিশনের সুপারিশ-এর খুবই নগণ্য অর্থ কমিশন করে। অর্থ কমিশন যতগুলি সুপারিশ দিয়েছিল কেন্দ্রীয় সরকার অ্যাক্সেপ্ট করে নি।

অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী পশ্চিমবঙ্গের ৩৩০ কোটি টাকা পাওনা ছিল, তাও আমাদের দেওয়া হয় নি, বঞ্চিত করা হয়েছে। আমাদের সব কিছু চলে যাচ্ছে রাজ্যের হাত থেকে। শিক্ষা, স্বাস্থ্য চলে গেছে। যাও কিছু ছিল তাও চলে গেছে। এর পরে আমরা কি ভাবে আমাদের রাজ্যের উন্নতি করব? আমাদের মাটির নিচে মাইনস, মিনারেলস আছে। আমরা তার মালিক নই। চা কিম্বা পাট ইন্ডাস্ট্রির রেগুলেশন ডেভেলপমেন্ট অ্যাক্ট অনুযায়ী কেন্দ্রের হাতে চলে গেছে। তার মালিক আমরা নই। আমরা একসাইজ ডিউটি তুলতে পারব না, অন্য কোনও কিছু তুলতে পারব না। সামান্য ছিটে ফোঁটা এই সব দিক থেকে তুলতে হচ্ছে। আমাদের সমস্যা হচ্ছে সাংঘাতিক বিশেষ করে পশ্চিমবঙ্গের। আমাদের দেশ দু টুকরো হবার পরে ৯ কোটি উদ্বাস্তু এদেশে এসেছে, আজও আসছে। এই অবস্থায় সমস্ত দিক থেকে আমাদের রাজ্য অনেক ছোট হয়ে গেছে, আর সেই অনুপাতে লোকসংখ্যা বেশি হয়ে গেছে। আমাদের ইন্ডাস্ট্রি সবই পুরানো, আধুনিক কোনও কিছু নেই। এই অবস্থার মধ্য দিয়ে দেশকে যদি এগিয়ে নিয়ে যেতে হয় তাহলে কেন্দ্রের উচিত ছিল গোটা দেশ জুড়ে সমস্ত রাজ্যগুলিকে নিজের পায়ে দাঁড়াবার জন্য স্বাধীন ভাবে রাজস্ব আদায় করবার ক্ষমতা দেওয়া এবং প্ল্যানিং বোর্ডের উচিত ছিল আমাদের সাহায্য করা। কিন্তু ঠিক উল্টোটা হয়েছে। শুধু পশ্চিমবঙ্গে নয়, গোটা দেশ জুড়ে আমরা দেখতে পাচ্ছি ৪০/৪২ কোটি মানুষ দারিদ্র সীমার নিচে আছে। ১০/১৫ কোটি মানুষ বেকার হয়ে গেছে। ২ লক্ষ কলকারখানা বন্ধ হয়ে গেছে। আমরা বিদেশের কাছে ঋণগ্রস্ত হয়ে গেছি। বিদেশের কাছে আমরা আত্ম সমর্পণ করছি। আজকে যেটুকু ইন্ডাস্ট্রি আছে তাও চলছে না। সেগুলি সবই বন্ধের মুখে। কেন এই রকম হচ্ছে? তার কারণ হচ্ছে ভূমি সংস্কার হয় নি। এই ভূমি সংস্কার না হবার ফলে আমি আজকে কেন্দ্রভূত হয়েছি সামান্য কিছু মানুষের হাতে। আর বাকি ৬০ ভাগ মানুষ নিঃস্ব হয়ে গেছে। ছোট, ছোট জমির মালিকরা নিঃস্ব হয়ে যাচ্ছে। মূল্য বৃদ্ধি ঘটছে, অল্টারনেটিভ চাকরির সুযোগ পায় নি। জমি বাড়ি বন্ধক রেখে কর্জ করছে। তার ফলে সেই সব জমিদার, জোতদারদের হাতে চলে গেছে। কেন্দ্রীয় সরকার তাদের সাহায্য করেছে। এক সাথে যুক্ত হয়েছে কালো টাকার ব্ল্যাক মার্কেটিয়ারস এই অবস্থার মধ্য দিয়ে শিল্প ক্ষেত্রে কি হয়েছে? বড় শিল্পের ক্ষেত্রে উৎপাদন কিছু বেড়েছে। বড় লোকেদের জিনিস পলিয়েস্টার ফাইবারে ১০৭% বেড়েছে, গরিব মানুষের জিনিস কাট ফাইবারে মাত্র ৮% উৎপাদন বেড়েছে। আর গাড়ির উৎপাদন বেড়েছে ৩৩২%। মোটর সাইকেল, স্কুটার, মপেডের উৎপাদন ২৭৫% বেড়েছে। আর গরিব মানুষ চড়ে যে বাই সাইকেল তার উৎপাদন বেড়েছে ৬০%। সুইয়িং মেশিন চালায় যে যুবকরা তার উৎপাদন বেড়েছে মাত্র ৮%। আমি গত ৮ বছরের ফিগার দিলাম। সুজুকি, মারুতি, হিরো হোন্ডা আসায় নানা কারণে আমরা অনেকেই গর্ব করছি। আমরা গর্ব করে বলছি যে, আমার কাছে জাপানি গাড়ি আছে, মোটর সাইকেল, স্কুটার আছে। কিন্তু এতে দেশের সর্বনাশ হচ্ছে। তার কারণ দেশের টাকা চলে যাচ্ছে কিনতে। আমরা স্পেয়ার পার্টস পর্যন্ত করতে পারছি না। এর জন্য বিরাট টাকা আমাদের খরচ করতে হচ্ছে কেন না, যে মাল দিচ্ছে সেই মালের স্পেয়ার পার্টস তৈরি করার মতো যোগ্যতা আমাদের নেই। সরকার মেনে নিচ্ছে। একের পর এক চুক্তি করছে, অবস্থাটা আজকে এই জায়গায় এসে দাঁড়িয়েছে। তাহলে আমাদের দেশ কিভাবে শিল্পোন্নত হল? কি টেকনোলজি আমাদের হাতে আছে? একটু ঠাট্টা করে বলা হয়েছে, আমাদের টেকনোলজি হচ্ছে স্ক্রু ড্রাইভারের টেকনোলজি। আমরা সমস্ত জিনিসপত্র নিয়ে

আসছি। আমরা মোটামুটি গড়ে বছরে যে মেশিন নিয়ে আসি তা শুধু আনব্যাক করে নিয়ে এসে স্ক্রু ড্রাইভার নিয়ে ফুটো করছি। এই হচ্ছে আমাদের অবস্থা। ৪০/৪৫ বছরে কিছুই হয় নি, আর হবে না। আমরা কেবল স্ক্রু ড্রাইভার টেকনোলজিতে পৌঁছেছি। আর এটা করতে গিয়ে আমাদের বিদেশি মুদ্রা খরচ হচ্ছে। আমরা এক্সপোর্ট বাড়াতে পারছি না। দেশ থেকে যদিওবা কিছু এক্সপোর্ট করছি তা খুবই সামান্য। আমরা কিছু খনিজ, মিনারেলস বিক্রি করছি, কিছু আর্টিফিসিয়াল জুয়েলারি, বিক্রি করছি।

কিম্বা পাট বিক্রয় করছে, চা বিক্রয় করছে, এই রকম ভাবে সব বিক্রয় করছে। কিন্তু তাতে আমাদের ঘাটতি হচ্ছে। এই ঘাটতির পরিমাণ প্রায় ৮৩ হাজার কোটি টাকা। আমাদের রাজ্যের যদি সঠিক কনভর্সান করতে হয় তাহলে এক লক্ষ কোটি টাকা বিদেশের কাছে ঘাটতি আছে। এর সঙ্গে যদি ক্রেডিট সাপ্লাই ধরি, কারণ বিদেশ থেকে ক্রেডিট সাপ্লায়ে জিনিস কিনতে হয় তার জন্য ১৭।। হাজার কোটি টাকা ঋণ আছে। সব মিলিয়ে প্রায় সোয়া এক লক্ষ টাকার ঋণ আছে। আমরা এগুলি শোধ করব কি ভাবে? ক্রেডিট সাপ্লায়ের হাই ইন্টারেস্ট দিতে হয়। এই ইন্টারেস্ট দিতে গিয়ে কেন্দ্রীয় সরকার হিমসিম খাচ্ছে, পারছে না। আমাদের দেশের মধ্যেও কেন্দ্রীয় সরকারের ঋণ আছে প্রায় ২ লক্ষ ৩২ হাজার টাকা। ঋণের জালে আমরা জড়িয়ে আছি। আজকে ১৩ বছর এই বামফ্রন্ট সরকার এই রকম একটা অবস্থার মধ্যে দিয়ে চলেছে। আমরা যেটুকু সম্পদ যোগাড় করতে পেরেছি তা দিয়ে সাধারণ মানুষের কাজে কি ভাবে লাগানো যায় তার চেষ্টা করেছি। তার ফলে আজকে কৃষিতে উল্লেখযোগ্য উন্নতি হয়েছে। যেখানে সারা ভারতবর্ষে গরিব মানুষ, ছোট, মাঝারি মানুষের হাতে গড় জমির পরিমাণ হচ্ছে ২৯ শতাংশ সেখানে পশ্চিমবঙ্গে এটা হচ্ছে ৯০ শতাংশ। এটা কম গর্বের কথা নয়। আজকে পঞ্চায়েতের মাধ্যমে রাস্তার উন্নয়ন, মাঝারি, বড় সেচের কাজ হচ্ছে, স্কুল করা হচ্ছে, গ্রামীণ যে শিল্প তাকে সাহায্য করা হচ্ছে। গ্রামীণ বেকারদের জন্য নানা রকম প্রকল্প দেওয়া হচ্ছে, টাকা দেওয়া হচ্ছে এবং এর থেকে তারা উপকৃত হচ্ছে। তারা আজকে নানা রকম ভাবে এগিয়ে যাবার চেষ্টা করছে। আজকে ধানের, পাটের এবং গমের উৎপাদন বাড়ছে। আজকে আমরা জোর দিয়ে বলতে পারি যে গরিব চাষী, মাঝারি চাষীরা উপকৃত হচ্ছে এবং তাদের হাতে বেশি পয়সা আসছে। তাদের মূল সমস্যা সমাধান হয়ত তত হচ্ছে না, কিন্তু আগের তুলনায় অনেক পরিবর্তন হয়েছে। তারা সারা বছর আজকে চাষ করছে। আমাদের তিস্তা প্রকল্পের জন্য কয়েক কোটি টাকা খরচ হবে। তিস্তা প্রকল্পকে যদি সার্থক ভাবে রূপায়িত করা যায় তাহলে লক্ষ লক্ষ একর জমিতে চাষ করা যাবে এবং কৃষকেরা এতে আরও উপকৃত হবে। আমাদের কেন্দ্রীয় সরকার দিয়েছে মাত্র ৫ কোটি টাকা যেখানে ৫ শত কোটি টাকা প্রয়োজন। সুবর্ণরেখা রূপায়িত করার জন্য কেন্দ্র এখন টাকা দেবে বলেছে। আমরা যদি বড় বড় সেচ প্রকল্পগুলির জন্য টাকা পেতাম তাহলে অনেক এগিয়ে যেতে পারতাম। আজকে চাষী যারা পাট উৎপাদন করে তারা তার ন্যায্য দাম পায় না, যারা অন্যান্য ফসল উৎপাদন করে তারা তার ন্যায্য দাম পায় না। এগুলি ঐ ডিসট্রেসড সেলের মাধ্যমে বিক্রয় করতে তাদের বাধ্য করা হয়। কেন্দ্রীয় সরকার তাদের পাশে দাঁড়াচ্ছে না। আমাদের শিল্প ক্ষেত্রে আমরা কিছুটা এগিয়েছি। আমরা হলদিয়ার কথা বলেছি, বক্রেশ্বর থার্মাল পাওয়ার প্রোজেক্টের কথা বলেছি, ইলেকট্রোনিক শিল্পের কথা বলেছি।

কিন্তু আপনারা সকলেই জানেন যে কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে আমাদের সঙ্গে কি মনোভাব নিয়ে চলেছিলেন। যেহেতু আমরা, একটা গণতান্ত্রিক সরকার, গোটা ভারতবর্ষের কালোবাজারি, একচেটিয়া পুঁজিপতিদের স্বার্থের বিরুদ্ধে সংগ্রামের নেতৃত্ব দিচ্ছি সে জন্য কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি যারা ছিল তারা আমাদের বিরুদ্ধাচারণ করেছেন, আমাদের ন্যায্য প্রাপ্য তারা দেন নি। তারা আমাদের হলদিয়া দেন নি। এখন আমরা সেটা পেয়েছি। আজকে কয়েক লক্ষ যুবকের জীবিকার নির্বাহের ব্যবস্থা আমরা করতে পারব। আমাদের সঙ্গে চক্রান্ত করা হচ্ছে, শত্রুতা করা হচ্ছে যাতে আমরা বক্রেশ্বর প্রকল্প না করতে পারি। যাতে ওদের কাছে নতজানু হয়ে আত্মসমর্পণ করা ছাড়া আর কোনও পথ না থাকে সেই চেষ্টা করা হচ্ছে। কিন্তু পশ্চিম বাংলার মানুষের সম্মান, মর্যাদাবোধ আছে। সেই মর্যাদা এবং আত্ম সম্মানবোধ নিয়ে বামফ্রন্ট সরকার চ্যালেঞ্জ হিসাবে বক্রেশ্বর নিজেরাই করবেন বলে স্থির করেছেন। আমরা দেখছি যে কোটি কোটি শ্রমজীবী মানুষ, শ্রমিক, ছাত্র-ছাত্রী খেটে-খাওয়া মানুষ তারা রায় দিয়েছেন যে সরকার তুমি লড়াই কর, আমরা তোমার পিছনে আছি।

[4-50 — 5-00 P.M.]

তুমি এগিয়ে যাও এবং এই ভাবে আজকে লড়াই করে সংগ্রাম করে, আজকে আমরা একটু একটু করে এগোচ্ছি। ইলেকট্রনিক শিল্পের দিক থেকে আজকে প্রতিবন্ধকতা সৃষ্টি করা হয়েছিল। কিন্তু আমাদের সরকার তার নিজের উদ্যোগে ইলেকট্রনিক শিল্পে নূতন ইতিহাস গড়তে চলেছে। বিরাট ভাবে আজকে ইলেকট্রনিক শিল্প স্থাপিত হচ্ছে একটার পর একটা এবং আজকে এটা বলতে পারি যে এই যে ন্যাশন্যাল ফ্রন্ট গভর্নমেন্ট এসেছে, আমরা বলছি বন্ধু সরকার, ওরা তাতে ভীত হচ্ছেন, সন্ত্রস্ত হচ্ছেন এবং চেষ্টা করছেন আমাদের যাতে এই বন্ধু সরকারকে আমরা সমর্থন না করি। আমরা বলি যে আমাদের ব্যক্তিগত বন্ধুর কোনও ব্যাপার নেই। বন্ধু সরকার আমরা কেন বলছি, আমরা লড়াই করেছি ৪০/৪২ বছর ধরে, ভারতের জনগণ লড়াই করেছে। প্রত্যেকটি রাজ্যে রাজ্যে শহরে শহরে, গ্রামে গ্রামে, কলে কারখানায়, ভারতবর্ষের আদালতে, কংগ্রেসের অপশাসনের বিরুদ্ধে। কংগ্রেস জোতদার, জমিদার, পুঁজিপতি, কালোবাজারি, তাদের প্রতিনিধি হিসাবে আমাদের দেশে তারা যে অবস্থার সৃষ্টি করেছেন, কোটি কোটি বেকার সৃষ্টি করেছেন, আমাদের দেশের মানুষকে তারা ভিখারীতে পরিণত করেছেন, আজকে কালোবাজারিদের হাতে হাজার হাজার কোটি টাকা তারা কেন্দ্রীভূত করতে সাহায্য করেছেন, আর অপর দিক থেকে আমাদের শিল্পের দিক থেকে উন্নত হওয়ার পরিবর্তে আজকে আত্ম নির্ভরশিলতা ছড়িয়ে দিলে আজকে বিদেশিদের কাছে আত্ম সমর্পণের জায়গায় নিয়ে গেছেন দেশকে। আমরা লড়াই করেছি, সংগ্রাম করেছি, তার জন্য বহু বছর ধরে ১৯৬৭ সাল থেকে পশ্চিমবাংলায় আমরা হচ্ছি প্রধান দল এবং তার প্রমাণ বারে বারে দিয়েছি, ১৯৭২ সালে একবার কংগ্রেসিরা এসেছে জাল জুয়াচুরি এবং ইলেকশনে রিগিং করে তারা এসেছিল। কিন্তু আমরা ১৩ বছর ধরে আছি, আমাদের গন্ডি আরও বাড়ছে, শক্তিশালী হচ্ছে, কংগ্রেস বিচ্ছিন্ন হচ্ছে এবং এই প্রক্রিয়া গোটা ভারতবর্ষ জুড়ে চলছে। বিহারে চলছে, উত্তরপ্রদেশে চলছে, রাজস্থানে চলছে, হরিয়ানায় চলছে, গুজরাটে চলছে, মহারাষ্ট্রে চলছে, মধ্যপ্রদেশে

চলছে, উড়িষ্যায় চলছে, আসামে চলছে। কংগ্রেস আজকে বিচ্ছিন্ন জন বিরোধী নীতির জন্য এবং আজকে লড়াকু সংগ্রামের ভিতর দিয়ে আজকে কেন্দ্রে সরকার এসেছে। কংগ্রেস মনে করত যে কংগ্রেসের কোনও বিকল্প নেই এবং কংগ্রেস সেই জন্যই জনসাধারণের উপর অত্যাচার করেছে। পুঁজিপতি, জোতদার, জমিদারদের স্বার্থে, আর ওরা নির্লজ্জ ভাবে তাদের স্বার্থে নীতি গ্রহণ করেছে। কিন্তু আজকে ভারতবর্ষের জনগণের কাছে পরিষ্কার হয়ে গেছে কংগ্রেসের বিকল্প আছে এবং সেই বিকল্প সরকার আজকে ঘোষণা করেছে, এই কালোবাজারিদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হবে। আমরা স্বাগত জানাই সেই বিকল্প সরকারকে, যারা এই ঘোষণা করেছে যে ভূমি সংস্কার করা হবে, কালোবাজারিদের বিরুদ্ধে ব্যাপক ভাবে ব্যবস্থা গ্রহণ করা হবে, মূল্য বৃদ্ধির বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হবে। আমরা সেই সরকারকে সমর্থন জানাই। আমরা বলি, ভারতবর্ষের কোটি কোটি মানুষ আজকে তৈরি আছে। তোমরা একের পর এক পদক্ষেপ নাও, এই সমস্ত জাতীয় শত্রুদের বিরুদ্ধে সমস্ত দেশের মানুষ তোমাদের সাহায্য করবে এবং আজকে আমরা নূতন কতকগুলো জিনিস দেখতে পাচ্ছি, সেটা হচ্ছে আমাদের এখানে কৃষক কিংবা শ্রমিকদের কোনও রকম কোনও অধিকার ছিল না। আজকে শ্রমিকদের কতকগুলো অধিকার দেওয়া হচ্ছে এবং সেই অধিকারের মধ্যে আছে যে তাদেরকে আজকে শিল্প পরিচালনায় অংশ গ্রহণে সুযোগ দেওয়া হবে। প্রধানমন্ত্রী নিজে সেমিনারে ঘোষণা করেছেন। সিক্রেট ব্যালটের মধ্যে দিয়ে আজকে রেকগনিশন ঠিক করা হবে, প্রধানমন্ত্রী সেটা ঘোষণা করেছেন। কাজের অধিকার মানুষকে দেওয়া হবে, এটা প্রধানমন্ত্রী ঘোষণা করেছেন। আমরা স্বাগত জানাই, আমরা বলি, তোমার এই ঘোষণা অনুযায়ী তুমি এগিয়ে চল। নিশ্চয়ই দেশের সমস্ত মানুষ তোমার পাশে দাঁড়াবে, সাহায্য করবে। আজকে আমাদের দেশে একের পর এক দেখতে পাচ্ছি যে কংগ্রেস শ্রমিক বিরোধী কাজ করেছিলেন, তারা এসমা করেছেন, তারা নাসা করেছেন, ধর্মঘটকে বে-আইনি ঘোষণা করার জন্য। এই কংগ্রেস পার্টি তারা নাসা করেছে, যে ধর্মঘটী শ্রমিকদের বিনা বিচারে আটক রেখে ধর্মঘটের মেরুদন্ড ভেঙে দেবার জন্য। আমাদের দেশের শ্রমিক শ্রেণী যখন লড়াই করেছে, সংগ্রাম করেছে, তখন কংগ্রেস তাদের উপর লাঠি চালিয়েছে, গুলি চালিয়েছে, খুন করেছে, কয়েদ করেছে। তাদের চাকরি থেকে হঠিয়ে দিয়েছে হাজারে হাজারে, তাদের মাথা তুলে দাঁড়াতে দেয় নি। কিন্তু আমরা কী বলি, শ্রমিক, কৃষক, যারা খেটে খাওয়া মানুষ, সংগ্রাম করে, যারা উৎপাদন করে, কলে কারখানায় কাজ করে, মাঠে ময়দানে, তারাই দেশের প্রগতি আনতে পারে। তাদের উপর লাঠি চালানো নয়, তাদের উপর গুলি চালানো নয়, তাদের গ্রেপ্তার করা নয়, তাদের অধিকার দাও। শ্রমিকদের শিল্প পরিচালনার অধিকার দেওয়া হবে। ইউনিয়নগুলিকে গণতান্ত্রিক সিদ্ধান্ত নেবার অধিকার দেওয়া হবে। ন্যাশন্যাল ফ্রন্ট সরকার বলেছেন, কাজের অধিকারকে স্বীকৃতি দেবার চেষ্টা করবেন। সেই স্বীকৃতি যাতে তাঁরা দেন তার জন্য আমাদেরও চেষ্টা করতে হবে। আমাদের দেশে বিদেশি আমদানি বন্ধ করতে হবে। বিদেশি আমদানি বন্ধ করার জন্য ন্যাশন্যাল ফ্রন্ট সুনির্দিষ্ট কতগুলি কর্মসূচি ঘোষণার জন্য ক্যাবিনেট সাব-কমিটিকে দায়িত্ব দিয়েছেন। আশা করি তাঁরা সেই ঘোষণা করবেন। আমাদের দেশে আমরা অনেক কিছু করতে

পারি। আমরা আমাদের ইস্পাত শিল্পকে সম্প্রসারিত করতে পারি। আমাদের দেশে যা ইস্পাত উৎপন্ন হয়, আমাদের সময়েই বিপ্লব করে স্বাধীন হয়ে চীন দেশ তার চেয়ে ৪/৫ গুণ বেশি ইস্পাত উৎপন্ন করছে। আমাদের অনেক কম ইস্পাত উৎপন্ন হয়, ফলে আমাদের হাজার হাজার কোটি টাকার ইস্পাত আমদানি করতে হচ্ছে বিদেশ থেকে। কংগ্রেস আমলে রাজীব গান্ধী সিদ্ধান্ত নিয়েছিলেন, ইস্পাত একটা অস্তমিত শিল্প, আমরা দরকার হলে বিদেশ থেকে ইস্পাত কিনে আনব, নূতন আর ইস্পাত কারখানা করব না এবং ৭ম পরিকল্পনার মুখবন্ধে লিখেছেন, আমাদের ২০০০ সাল নাগাদ ২৬ মিলিয়ন টন ইস্পাত দরকার হবে এবং ৮ মিলিয়ন টন ঘাটতি থাকবে, সেটা কিনতে হবে, ২৮ হাজার কোটি টাকা লাগবে। এখনকার দামেই ৮ হাজার কোটি টাকা লাগবে, তাহলে ২০০০ সালে ৮ হাজার কোটি টাকার ২/৩ গুণ বেশি টাকা লাগবে। আমরা সেই টাকা কোথা থেকে শোধ করব? কার স্বার্থে বিদেশ থেকে কিনে আনব? জাপান, আমেরিকার স্বার্থে, ভারতবর্ষের স্বার্থে নয়। রাজীব গান্ধী এই সমস্ত জাতীয়তা বিরোধী সিদ্ধান্ত নিয়েছিলেন। রাজীব গান্ধীর সরকার সার কারখানাগুলি বন্ধ করে দেবার সিদ্ধান্ত নিয়েছিলেন। ৯০০ কোটি টাকা বিনিয়োগের পর আমাদের হলদিয়ার নির্মীয়মান সার কারখানাটি বন্ধ করে দিলেন। আজ সে জায়গা জঙ্গলে পরিণত হয়েছে, সাপ খোপে বাসা বেঁধেছে, জল পড়ে সব ইকুইপমেন্ট নষ্ট হয়ে যাচ্ছে। মানুষ সেখানে যেতে পারছে না। তদানিন্তন রাজীব গান্ধীর সরকার ঠিক করেছিলেন, তাঁরা আর সার কারখানা করবেন না, সারের উৎপাদন বাড়াবেন না, জাপান থেকে, আমেরিকা থেকে সার নিয়ে আসবেন। কেন? না, আমরা জানি যদি বিদেশ থেকে আমদানি করা যায় তাহলে সেখান থেকে ঘুষ খাওয়া যাবে। কংগ্রেসিরা এটা ভালই পারে, বিদেশ থেকে হাওয়াই জাহাজ আমদানি করে ঘুষ খেয়েছেন, হেলিকপ্টর আমদানি করে ঘুষ খেয়েছেন। বিদেশ থেকে ও. এন. জি. সি.-র যন্ত্রপাতি এসেছে, ওঁরা ঘুষ পেয়েছেন। বিদেশ থেকে সাব-মেরিন এসেছে, ওঁরা ঘুষ পেয়েছেন। রাজীব গান্ধী ভেবেছিলেন, ওঁদের বিকল্প নেই, ওঁরা চিরকাল থাকবেন, বিদেশ থেকে হাজার হাজার কোটি টাকার জিনিস এনে হাজার হাজার কোটি টাকা ঘুষ পাবেন।

**(এই সময় লাল আলো জ্বলে ওঠে।)**

এই পরিস্থিতিতে পশ্চিমবঙ্গের অগ্রগতিকে বজায় রাখার জন্য অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন সাংবিধানিক নিয়ম মেনে, সে ক্ষেত্রে সার্বিক ভাবে মাননীয় অর্থমন্ত্রীর যেটা মনে রাখা দরকার সেটা হল মাননীয় সদস্য দিলীপ মজুমদারের কথা ধরে নিয়েই বলছি, ভারতবর্ষের প্রেক্ষাপটে, আর্থ-সামাজিক ব্যবস্থার মধ্যে পশ্চিমবঙ্গ নামক অঙ্গ রাজ্যকে কিভাবে চলতে হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চিমবঙ্গের এই যে অর্থনৈতিক অধগতি, এটা পশ্চিমবঙ্গের সামগ্রিক ভাবে স্তব্ধ হবারই চিহ্ন। এটা শুরু হয়েছে, ৬ষ্ঠ পরিকল্পনায় এই

রাজ্য সরকারের পরিকল্পনা বহির্ভূত অর্থ খরচের দিকে চূড়ান্ত প্রবনতা থেকে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, ৬ষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনা থেকে আমরা কি কৃষি, কি সেচ ব্যবস্থা, কি বন্যা নিয়ন্ত্রণ, কি গ্রামীণ বৈদ্যুতিকরণ, কি শিল্প, কি স্বাস্থ্য, কোনও জায়গার উন্নতি ঘটাতে পারি নি। সব জয়গায় চূড়ান্ত ব্যর্থতার পরিচয় দিয়েছি। সেই সময় থেকে এই সরকারের কোনও-উন্নয়ন পরিকল্পনার দিকে লক্ষ্য ছিল না, এঁদের একটা মাত্র লক্ষ্য ছিল, কেন্দ্রের বিরুদ্ধে একটা রাজনৈতিক স্লোগান তোলা, প্রথা বহির্ভূত খাতে খরচ করা। মাথা ভারি খরচের সাথে পশ্চিমবঙ্গকে রাজনৈতিক আখড়ায় পরিণত করে রাজনৈতিক উদ্দেশ্য সাধনের স্বপ্নই শুধু দেখে গেছেন। পরিকল্পনা রূপায়ণের কোনও বাস্তব অবস্থার সৃষ্টি করেন নি।

[5-00 — 5-10 P.M.]

ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনার ক্ষত চিহ্ন আরও বেশি গভীর হল। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে যেখানে অনেক কথা বলা হল, কিন্তু এগিয়ে যাওয়ার কোনও পথ দেখানো হল না, কারণ কর্মসূচি করতে হলে ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এগিয়ে না যাওয়ার যে পদক্ষেপ সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় পশ্চিমবঙ্গের মানুষকে ভোগ করতে হল। শুরু হয়েছে অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনার প্রথম বছর। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ডেপুটি লিডার মাননীয় সদস্য শ্রী সত্য বাপুলি মহাশয় দক্ষতার সঙ্গে বিভাগীয় অপচয়, দুর্নীতির ঘটনাগুলির প্রমাণ এবং তথ্য উপস্থাপিত করেছেন। আজকের প্রেক্ষাপটে এই বাজেটটা অর্থমন্ত্রী মহাশয়ের হাতে দিতে গেলে আমাদের বক্তব্য তো থাকবেই, কারণ আপনি দেখুন শুধু রাজনৈতিক চমক কে সামনে রেখে একটা রাজ্য শুধুমাত্র অর্থনৈতিক স্থিতাবস্থা বজায় রাখতে আগ্রহী। কোনও ইনোভেশন বা ইনোভেটিভ প্রোজেক্ট নেই। শুধু কেন্দ্রের দায়িত্ব, রাজ্য ও কেন্দ্রের যৌথ কর্মপ্রচেষ্টা নেই। রাজ্য সরকারের নেতৃত্বে কোন গতি, চিন্তা, কর্মসূচি নেই। তাহলে শুধু প্ল্যান এবং নন-প্ল্যান বাজেটের টাকা খরচ করার জন্য আমরা কি অর্থমন্ত্রী মহাশয়কে এই টাকা বরাদ্দ করতে পারি? আজকে যদি প্রতিটি বিভাগ আমরা দেখি তাহলে আমরা কি দেখব? আমি সেদিন বলছিলাম গ্রামীণ অর্থদপ্তরের বাজেট মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যেহেতু জানেন জওহর যোজনা আপনারা স্লোগান তুলেছিলেন যে, জওহর যোজনা, নির্বাচনী ছলনা কিন্তু ওতে আমাদের রাজ্যে সবচেয়ে বেশি শ্রম দিবস সৃষ্টি করেছে। কিন্তু সেই টাকা কিরকম তছরূপ হয়েছে আমি তা আগেই বলেছি। দক্ষিণ ২৪ পরগনায় যা খরচ করেছেন তার মাস্টার রোল নেই। ধরা পড়েছে, জনগণ ধরেছে, প্রশাসন ধরে নি। একটা টোকেন, ৩৮ হাজার গ্রাম, ৬৫ হাজার পঞ্চায়েত, কিঁ দুর্নীতি চলছে। টাকা দেওয়া যায়? আজকে আর একটা তথ্য দিচ্ছি, আমার জেলার, সেদিন দক্ষিণ ২৪ পরগনার দিয়েছি, আজকে মেদিনীপুরের দিচ্ছি। পটাশপুর গ্রাম পঞ্চায়েত, গোকুলপুর এক নম্বর গ্রাম পঞ্চায়েত সেখানে ধরুন ২৩শে মার্চ টাকা জমা হল ২৫৫৯৪৬, ৩০৮ ব্যাঙ্ক অ্যাকাউন্ট ইউ. বি. আই. নইপুর ২৯শে মার্চ সেই টাকা থেকে ১ লাখ ৫ হাজার টাকা তুলে নিয়ে নিজের ব্যাঙ্ক অ্যাকাউন্টে রাখল এবং ২১শে এপ্রিল অবধি টাকা খরচ করে নি। ভূয়া মাস্টার রোল এক নম্বর গ্রাম পঞ্চায়েতে প্রধান মাস্টার রোল দেখান নি, বি. ডি. ও. ইনভেস্টিগেশনে গেছেন, এখন প্রধান এবং বি. ডি. ও. দুজনেই পালিয়ে বেড়াচ্ছেন। টাকা দেওয়া যায়? এই টাকা কার জন্য, মানুষের জন্য

না আপনার দলের ঐসব চোর, ডাকাতের জন্য? আমার কাছে তথ্য আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি সীমাবদ্ধতার কথা বলেন, আপনি তো আপনার দলের কাছে আরও চূড়ান্ত সীমাবদ্ধতার মধ্যে বসে আছেন। আপনি বলেন কিছু করার নেই। আমি একটা টোকেন স্যাম্পল সার্ভের রিপোর্ট পড়ছি। আদিবাসী তফসিলিদের সম্পর্কে, খুব সংবেদনশীল চ্যাপ্টার। মাননীয় সুমন্ত হীরা মহাশয় আমাদের সদস্য, চেয়ারম্যান, ট্রাইব্যাল সাব কমিটি, আই. টি. ডি. পি.-র রিপোর্ট কেন্দ্রের এবং রাজ্যের দেয় টাকা আদিবাসীদের গম, চাল দেওয়া হয়েছিল, সেই আদিবাসীদের গম, চাল কেড়ে খেয়ে নেন। টাকা দেওয়া উচিত। তিনি বলেছেন, আমরা ৬/১০ বছর ধরে বলছি, সুমন্ত হীরা মহাশয় কি বলেছেন?

The tribal people cannot lift ration for want of money. The dealers keep the ration card with them. The shops are not regularly opened. The tribal people are deprived of the benefit of ITDP. The well-to-do people in the ITDP get the benefit whereas the tribals living outside the ITDP area do not get benefit.

কি ভয়ঙ্কর ব্যাপার! ঝাড়গ্রামের কথা আমি এই হাউসেও বলেছি — প্রকাশ্য দিবালোকে প্রশাসনের মদতে গো-ডাউন থেকে আদিবাসীদের চাল, গম সব পাচার হয়ে যাচ্ছে, প্রশাসন কোনওরকম হস্তক্ষেপ করেন নি। কেন টাকা দেব? এন. সি. ই. আর. টি. তার রিপোর্টে বলেছে, পশ্চিমবঙ্গে ৪৮ হাজার প্রাথমিক স্কুল, কিন্তু আপনার দপ্তর বলছে, ৫১ হাজার প্রাথমিক স্কুল। এই যে ৩ হাজার ভৌতিক প্রাথমিক বিদ্যালয়, সেখানে প্রত্যেক বিদ্যালয়ে গড়ে তিন থেকে চারজন করে পার্টি ক্যাডার নিয়োগ করেছেন যেগুলোর কোনও অস্তিত্বই নেই। সেগুলোর অস্তিত্ব হল, C/O লোকাল কমিটি, মার্কসবাদী কমিউনিস্ট পার্টি অফিস। আপনি একবার এডুকেশন ডিপার্টমেন্টের জন্য যে টাকা চেয়েছিলেন তাতে আপনাদের প্রাক্তন অর্থ সচিব এবং বর্তমান অর্থ সচিব নোট দিয়ে পাঠিয়েছেন যে, প্রতি বছর প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা দপ্তরের জন্য ৩০ থেকে ৪০ কোটি টাকা নাহলে স্কুল বন্ধ হয়ে যাবে। আপনার দপ্তরের বর্তমান সচিব বিষয়টা আপনার দৃষ্টিতে এনেছিলেন, কিন্তু আপনি আটকাতে পারেন নি। আপনাকে ঐ ভৌতিক শিক্ষকদের জন্য ২৪ কোটি টাকা মঞ্জুর করতে হয়েছে। প্রথমে মঞ্জুর করেছিলেন ১৫ কোটি টাকা এবং তারপর আর একটু বাড়িয়ে ছিলেন। এরপরও টাকার মঞ্জুর চাইবেন এবং তাকে সমর্থন করতে হবে? আপনি হিসেবটা দেবেন, বলবেন এসব কথা। রুরাল ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট কৃষি, স্বাস্থ্য — সব জায়গায় আজকে হাহাকার। দুদিন আগে মুখ্য সচিব প্রেস কনফারেন্স করে ঢাক-ঢোল পিটিয়ে ঘোষণা করলেন, "পশ্চিমবঙ্গে একটা নবজাগরণ হয়েছে — আমাদের স্বাস্থ্যমন্ত্রী গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র করে দেবেন। সাব-সিডিয়ারি হেলথ সেন্টারগুলিতে আউটডোর পেসেন্টদের ট্রিটমেন্ট করবার জন্য দুটি করে বেড করে দেওয়া হবে"। গত চার বছরে মাত্র একটি গ্রামীণ হাসপাতাল করেছেন। এই অবস্থায় আরও ৪০টি গ্রামীণ হাসপাতাল করে দেবেন বলে স্যাংশন দিচ্ছেন! এটা সম্ভব? উদাহরণ দিই। আমার বিধানসভা কেন্দ্র সবং-এর জন্য গত আর্থিক বছরে আগস্ট মাসে ১.১৩ কোটি টাকা গ্রামীণ হাসপাতালের জন্য মঞ্জুর হল। সবং-এর ঐ স্বাস্থ্য কেন্দ্রটি ফার্স্ট প্ল্যানে তৈরি হয়েছিল। আজকে তিন বছর সেখানে মহিলা এবং শিশুদের কোনও চিকিৎসা হচ্ছে না,

বাড়িটি ভেঙ্গে পড়ে আছে। এ ব্যাপারে এই হাউসে দিনের পর দিন বলেছি। বহু ধরাধরির পর ১.১৩ কোটি টাকা মঞ্জুর হল গত আর্থিক বছরে, কিন্তু আপনার ডেপুটি সেক্রেটারি বাদ সাধলেন যে, এত বেশি টাকা ধরা হয়েছে, কাজেই টাকাটা কমাতে হবে। টাকাটা কাটলেন, ফলে টাকার পরিমান ৯৭ লক্ষে নেমে এল। কিন্তু তারপরও এক বছর হল, কোনও টেন্ডার হয় নি। ফলে মহিলা এবং শিশুদের কোনও চিকিৎসা সেখানে হচ্ছে না। সাপে কামড়ের অ্যান্টি ভেনাম পাওয়া যাচ্ছে না, কুকুরে কামড়ানোর পেশেন্টদের জন্য অ্যান্টি র‍্যাবিশ ভ্যাকসিন পাওয়া যাচ্ছে না। ফলে একজন ক্ষেত মজুরকে সাপে কামড়ালে তাকে কলকাতার পাস্তুর ইনস্টিটিউটে ছুটে আসতে হচ্ছে। এইভাবে আজকে পেশেন্টদের মেদিনীপুর, বাঁকুড়া, বীরভূম, পুরুলিয়া থেকে কলকাতায় আসতে হচ্ছে। আপনাকে টাকা দেব?

[5-10 — 5-20 P.M.]

আপনাকে টাকা দেব? গ্রামের স্বাস্থ্য কেন্দ্রগুলোতে টি. বি. রোগীরা আজকে স্ট্রেপটোমাইসিন পাচ্ছে না — আপনাকে টাকা দেব? আপনাকে এইজন্য টাকা দেব না শুধুমাত্র মাথা ভারী দুর্নীতিকে প্রশ্রয় দিয়ে কোনও রকম সদর্থক পদক্ষেপ না নিয়ে ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনার সমস্ত কাজকে রূপায়িত না করে কেবল একটা রাজনৈতিক স্লোগানে ভরিয়ে দিয়েছেন। অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনার প্রথম বছর শুরু হয়েছে একটা হাহাকার, একটা শূন্যতা নিয়ে। ৫০ লক্ষ বেকার লোকের বেকারত্ব ঘোচাবার কোনও কর্মসূচি নেই, শুধুমাত্র কেন্দ্রীয় সরকারের কর্মসূচিকে এজেন্ট হিসাবে বয়ে নিয়ে চলেছেন। আপনার কোনও ইনোভেশান নেই, এগিয়ে যাবার কোনও কথা নেই। এই সমস্ত মেনে নেওয়া যায় না, তাই এই অর্থ আপনার হাতে দেওয়া যায় না। বিদ্যুৎ বিভাগের ব্যাপারে দেখুন — হাজার হাজার বিদ্যুৎ কর্মী আজকে তাঁদের অর্থনৈতিক দাবি-দাওয়া নিয়ে আন্দোলন করছেন। আপনার সরকার, যাঁরা এসমার বিরুদ্ধে সোচ্চার, যাঁরা আজকে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন পদক্ষেপের বিরুদ্ধে সোচ্চার, আজকে আপনি একবার ভাবুন মাননীয় অর্থমন্ত্রী, আজকে বিদ্যুৎ কর্মীদের বিরুদ্ধে কেন সার্কুলার জারী করা হয়েছে? তাঁরা আজকে যদি গণতান্ত্রিক পদ্ধতিতে আন্দোলন করতে চান, তাহলে কেন তাঁরা সেই আন্দোলন করতে পারবেন না ? আন্দোলন করতে গেলে তাঁরা যদি ছুটি নিতে চান তাহলে তাঁরা তা নিতে পারবেন না। তাঁদের মেডিক্যাল লিভ ক্যানসেল করে দিয়েছেন, আর্নড লিভ ক্যানসেল করে দিয়েছেন, ক্যাজুয়াল লিভ ক্যানসেল করে দিয়েছেন — আপনাকে টাকা দেব? কিছু আই. এ. এস. অফিসারের হাত ভারী করার জন্য দুর্নীতিকে প্রশ্রয় দিয়ে দিনের পর দিন সাহায্য করছেন। বিদ্যুৎ পর্ষদের অফিসাররা, আই. এ. এস. অফিসাররা, বড় বড় ইঞ্জিনিয়রদের আপনি এক হাজার টাকা করে বেতন দেবেন, আর একজন দরিদ্র কর্মচারী যে বিদ্যুৎ পর্ষদে কাজ করে তাকে মাত্র ১২৭ টাকা বেতন দেবেন আপনার পে-স্কেল স্ট্রাকচার অনুযায়ী? আপনাকে আমরা টাকা দেব কেন? কেন টাকা দেব? আজকে পশ্চিমবঙ্গে বড় প্রশ্ন কী? আলিপুর নাজিরতখানার ব্যাপারে বি. সি.. মুখার্জি কমিটির রিপোর্ট আপনি দু বছর আটকে রেখেছেন কেন? দুর্নীতিগ্রস্থ ডাকাতদের আপনারা প্রশ্রয় দিয়ে প্রশাসনের মাথায় বসিয়ে রেখেছেন।

**(নির্দিষ্ট সময় শেষ হওয়ায় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়।)**

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল সভায় পেশ করেছেন সেই বিলকে সমর্থন করে আমি সংক্ষেপে আমার বক্তব্য রাখতে চাই। এই বিলটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। কারণ এই বিলটি আমরা বিধানসভায় এতদিন ধরে আলোচনা করলাম, কিন্তু এই বিলটি পাশ না হলে নো মানি ক্যান বি উইথড্রন ফ্রম দি কনসোলিডেটেড ফান্ড। কাজেই কনসোলিডেটেড ফান্ড থেকে একটা পয়সাও আমরা পাব না — এই হচ্ছে সংবিধানগত আইন। কাজেই এই বিলটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। ২য় ব্যাপারটি হচ্ছে, আমাদের মধ্যে অনেকেই এই যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এবং অ্যাপ্রোবেশন, এই কথাগুলোর মধ্যে একটু গুলিয়ে ফেলেন। অ্যাপ্রোপ্রিয়েশন মানে হচ্ছে স্যাংশন — এটা ঠিক। কিন্তু অ্যাপ্রোবেশন হচ্ছে টু ডিভোট টু সাম স্পেশাল পারপাজ। কেন স্পেশাল পারপাজে কেন একটা খরচ করব এই নিরিখে এই বিলটাকে বিচার করতে হবে। সেদিক থেকে অর্থনীতিবিদরা বিভিন্ন ভাবে বিচার করেছেন। আমি সংক্ষেপে কয়েকটি কথা বলব — ক্যানন অব ইকনোমি। কাজেই এই বিলটি ব্যবহারার্থে একটা স্টেট খরচ করবে, তার অর্থনৈতিক একটা যুক্তি থাকা দরকার। স্টেট ক্যাননট এক্সপেন্ড এনি মানি আনইকনোমিক্যাল। কাজেই কোনও রকমে যা তা ভাবে খরচ করতে পারবে না। ২য় ব্যাপার হল ক্যানন অব বেনিফিট। লোকের যাতে কল্যান হয়, মানুষের যাতে কল্যান হয় সেই অনুযায়ী স্টেট টাকা খরচ করবে।

তারপরে কানন অফ ইলাসটিসিটি প্রভৃতি অনেক জিনিস আছে। ক্যানন অফ প্রোডাকটিভ এই যে খরচ করা হবে তার জন্য একটা প্রোডাকশন বা প্রোডাকটিভ ভ্যালু থাকে। এটা নিরীখ করে যদি বিচার করে দেখি তা হলেই অ্যাপ্রোপ্রিয়েশন বিল অত্যন্ত সার্থক হবে বলে মনে করি। ইকোনমিস্টরা সেই লাইনেই নিরীখ করে থাকেন এবং সেইদিক থেকে এই বিলটি যথাযথই হয়েছে। আমার প্রতিপক্ষ বন্ধু বললেন সর্বক্ষেত্রে ব্যর্থ। কৃষি ক্ষেত্রে, ব্যবসা-বাণিজ্য, শিক্ষা এবং সিডিউল কাস্ট এবং ট্রাইভ উন্নতি প্রভৃতি সমস্ত দিক থেকে ব্যর্থতার বন্যা বয়ে গেছে। আজকে এগ্রিকালচারের দিক থেকে অনেক এগিয়ে গেছি। কৃষি বলতে শুধু ধান, আলু, পাট নয়, এগ্রিকালচারাল প্রোডাক্ট সমস্ত বৃদ্ধি হয়েছে। যেমন ধরুন ১ কোটি টনের উপরে ধান হয়েছে। এত রেকর্ড প্রোডাকশন হয়েছে। অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আমরা আশা করছি খাদ্যে পশ্চিমবঙ্গ সেল্ফ সাফিশিয়েন্ট হয়ে যাবে। পশ্চিমবঙ্গের পক্ষে এত কম জমি থাকা এবং জনসংখ্যা বেশি থাকা সত্ত্বেও প্রোডাকশন অনেক বেশি হয়েছে। সেখানে পশ্চিমবঙ্গ খাদ্যে স্বয়ং সম্ভর হতে পারবে। আমরা যে আজকে খাদ্যে স্বয়ং সম্ভর হতে পেরেছি একথা আপনারা কেউ স্বীকার করতে পারছেন না। আজকে আমরা চাষীদের কিছু সুযোগ সুবিধা দিতে পেরেছি। পশ্চিমবঙ্গের পক্ষ থেকে শস্য বিমা চালু করতে পেরেছি। আমরা কৃষকদের পেনসন দিতে পেরেছি। এই যে এরিয়া ভিত্তিক এক্সপেরিমেন্ট করা হচ্ছে এতে তো আনন্দ হওয়ার কথা। পশ্চিমবঙ্গে সীমাবদ্ধ অর্থনৈতিক অবস্থার মধ্যে এত দিন কেন্দ্রের কাছে কোনও সাহায্য না পাওয়া সত্ত্বেও কৃষকদের উন্নতি করতে সক্ষম হয়েছেন এটাই আমাদের গর্বের বিষয়। এটাই পশ্চিমবঙ্গের ক্রেডিট। দ্বিতীয় কথা হচ্ছে কৃষিক্ষেত্রে যে উন্নতি হচ্ছে তার কারণ হচ্ছে আজকে অপারেশন বর্গা করা হয়েছে। অপরেশন বর্গার,

মাধ্যমে কৃষকদের অনুপ্রেরণা সৃষ্টি করতে পেরেছি। এর ফলে প্রোডাকশন অনেক বেড়েছে। আজকে ব্যবসা-বাণিজ্য, ইন্ডাস্ট্রির ক্ষেত্রে পশ্চিমবঙ্গ অনেক এগিয়ে গেছে। একটা নূতন আলোকপাত দেখতে পাচ্ছি। একটা ক্ষীণ আলো আমরা দেখতে পাচ্ছি। এখানে হলদিয়া পেট্রো-কেমিক্যালস আছে, ইসকো আছে, দুর্গাপুর স্টিল প্ল্যান্ট হয়েছে। আজকে এখানে ইলেকট্রনিক্স কারখানা হচ্ছে, জাহাজে মেরামতি কারখানা হচ্ছে, হিন্দুস্থান ফার্টিলাইজার ইত্যাদি বিভিন্ন বড় বড় ফ্যাক্টরি আমরা দেখতে পাচ্ছি। এই সমস্ত কারখানা একদিন আমাদের আশান্বিত করবেই। পশ্চিমবঙ্গের বহু সমস্যার সমাধান করবে। আজকে যেসব বিরোধী বন্ধু আছেন তাদের বলি, এই পশ্চিমবঙ্গ কেন শ্মশানে পরিণত হল? কেন্দ্রের দোষে। কেন্দ্রের ফ্রেট ইকুইলাইজেশনের জন্য আজকে এই অবস্থা। এই বন্ধু সরকার তো কয়েকদিন আগে বসেছে। আপনাদের তো বন্ধু সরকার বললে বিদ্বেষ হয়, কিন্তু এই বিষয়ে ৩টি কথা বলতে চাই। এই প্রথম বন্ধু সরকার ১লা মে দিবসকে ছুটি বলে ঘোষণা করেন।

[5-20 — 5-30 P.M.]

বিরাট প্রোগ্রেসিভ অ্যাটিচুডের আউটলুকের পরিচয়। দ্বিতীয় ব্যাপার হচ্ছে শ্রমিকদের ব্যবসা-বাণিজ্যকে তারা প্রোপ্রাইটরশিপ ম্যানেজমেন্টের মধ্যে নিয়েছেন, তারপরে রাইট টু ওয়ার্ককে তারা ফান্ডামেন্টাল রাইট টু ওয়ার্ক এনেছেন — বিরাট ব্যাপার — চায়না, রাশিয়া ছাড়া পৃথিবীর কোনও দেশে রাইট টু ওয়ার্ককে মৌলিক অধিকার হিসাবে মেনে নেওয়া হয় নি। কাজেই এই কাজের জন্য আমাদের বন্ধু সরকারের কাছে আমরা কৃতজ্ঞ। স্যার, এই প্রসঙ্গে আমি বলতে চাই আমাদের টি ইন্ডাস্ট্রিতে আমাদের পশ্চিমবঙ্গ সরকারের একটা উদ্যোগ নেওয়া দরকার, কারণ তাতে একটা বিরাট ইন্টারন্যাশান্যাল মার্কেট আছে, এখানে ১ কোটির মতো চায়ের প্রয়োজনিয়তা আছে এবং প্রোডাকশন হচ্ছে ১ কোটি, আমাদের আভ্যন্তরীণ চায়ের চাহিদা হচ্ছে দেড় কোটির মতো। উত্তরবঙ্গ, শিলিগুড়ি, দার্জিলিং, আসাম ইত্যাদি জায়গায় যে চা বাগানগুলি আছে সেইগুলি যদি আমরা গ্রহণ করতে পারি তাহলে মনে হয় বিরাট সম্ভাবনা হবে দিস ইজ দি গোল্ডেন অপারচুনেটি। যেমন চটকল নিয়ে আমরা অনেক চিৎকার করেছি, স্বাধীনতার আগে থেকে আমরা আন্দোলন করছি চটকলকে ন্যাশান্যালাইজ করব। ৪৬-৪৭ সালে আমরা আন্দোলন করেছি চটকলগুলিকে ন্যাশান্যালাইজ করবার জন্য, যখন চটকলগুলি শেষ হয়ে যাবে তখন ন্যাশান্যালাইজ করে কি হবে, সেইজন্য বলছি আজকে এই যে চা গাছগুলি লাগান আছে এইগুলি তো ৫০ বছরের পুরনো, সেখানে মালিকরা কোনও নূতন চা গাছ লাগাচ্ছেন না, এটা যখন শেষ হয়ে যাবে তখন হয়ত সেন্ট্রাল গভর্নমেন্ট এটা টেক ওভার করবেন। তখন হয়ত দেখবেন এটা শ্মশান হয়ে গিয়েছে। চায়ের একটা ইন্টারন্যাল মার্কেট আছে, এটা একটা গোল্ডেন অপারচুনেটি, তাই এই টি গার্ডেনগুলিকে আমরা নিতে পারি কিনা সেটা নিয়ে আমাদেরকেও একটু ভাবতে হবে। স্যার, লেবার প্রবলেম পশ্চিমবঙ্গে খুব কম, ওরা হয়ত বলবেন লক আউট এবং স্ট্রাইক হচ্চে শ্মশানের শান্তি বিরাজ করছে, কিন্তু তার আগের বছর এবং পূর্ববর্তী বছরের তুলনা করলে দেখা যাবে লেবার ট্রাবল আমাদের এখানে খুব কম হয়েছে, এটা খুব কম হলেও আমরা খুশি নই, কারণ মালিক পক্ষ এখনও তাদের অন্যায় জুলুম আর শোষণ শ্রমিকদের উপর

চালিয়ে যাচ্ছে। এই ব্যাপারে আমাদের আরও বলিষ্ঠ পদক্ষেপ নেওয়া দরকার। গত পরশু দিনের খবর গেস্টকিন উইলিয়ামসর মালিকের সঙ্গে একটা প্যাক্ট হয়েছিল সেই এগ্রিমেন্টের সময় আমি উপস্থিত ছিলাম, কিন্তু তারা এখনও পর্যন্ত আড়াই শত লোককে কাজে যোগদান করতে দেয় নি, মাহিনা দিচ্ছে, অন্যান্য লোকেদেরকেও ফ্যাক্টরিতে নিয়ে আসছে, প্রমোশন নিয়েও ঝামেলা হচ্ছে, ওখানকার ইউনিয়নের সেক্রেটারি বিন্দেশ্বর দুবেকে ডিসচার্জ করেছেন, কিন্তু এগ্রিমেন্টের সময় আমাদের কথা হল লেবার মিনিস্টারের সঙ্গে কথা না বলে তারা কোনও ডিসচার্জ করতে পারবেন না। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় মালিকপক্ষ এখনও তাদের অন্য রকম মাতব্বরী রেখে চলেছেন। এডুকেশন সম্বন্ধে আমার সংক্ষিপ্ত বক্তব্য হচ্ছে, কলেজ এডুকেশন-র জন্য আমাদের ৩২টা কলেজ হয়েছে।

এই নূতন কলেজগুলিতে শুধু হিউম্যানেটিস কিম্বা কোনও কোনও জায়গার কমার্স দেওয়া হয়েছে। আমার মন্ত্রিমহাশয়ের কাছে অনুরোধ নূতন কলেজগুলিতে নূতন কিছু দিন যাতে তাঁরা নিজেদের তৈরি করতে পারে। যেখানে কমার্স আছে, হিউম্যানেটিস আছে সেখানে বিজ্ঞান ইত্যাদি দিন। শুধু হিউম্যানিটিস কিম্বা কমার্স নিয়ে একটা কলেজ চলতে পারে না। এটা পুরাতন ব্যাপার। গতবারে আমি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। এমার্জেন্সির সময় টেকনিক্যাল স্কুল বা টেকনিক্যাল কলেজ সংখ্যায় কমাবার নোটিশ এসেছিল ১৯৭৩ সালে, এবং আমি খবর নিয়ে দেখেছি সাউথ এর প্রায় সব স্টেটগুলিতে এই সার্কুলার অবসলেট করে দিয়েছে। কিন্তু আমাদের পশ্চিমবঙ্গে এখনও টেকনিক্যাল স্কুল বা টেকনিক্যাল কলেজ সম্পর্কে সেই পুরাতন এমার্জেন্সি পিরিয়েডের আইনটা এখনও মানা হচ্ছে। ওই সার্কুলারটাতে অনেকগুলি টেকনিক্যাল কলেজ, টেকনিক্যাল স্কুল খোলবার স্কোপ আছে। বিদ্যাসাগর ইউনিভার্সিটি আমাদের গৌরব, রিসেন্টলি স্যাংশন হয়েছে। এই প্রসঙ্গে আমি বলব, ইউনিভার্সিটির সঙ্গে মেডিক্যাল কলেজ করা যায় কি না এই সম্পর্কে একটু চিন্তা করে দেখবেন। কামাখ্যা বাবু প্রস্তাব রেখেছিলেন, আমরা কেন্দ্রের কাছেও বলতে পারি মেডিক্যাল এবং ইঞ্জিনিয়ারিং এর দিকে পড়াবার জন্য। বহু ভালো ভালো ছেলে তারা অ্যাডমিশন পাচ্ছে না। আমি বহুদিন জয়েন্ট এন্ট্রান্স এর একজামিনার ছিলাম, সেখানে দেখেছি বহু ভালো ভালো ছেলে কমপিটিশন করেও অ্যাডমিশন পাচ্ছে না। কাজেই আজকে হাওড়া মেডিক্যাল কলেজ এবং বিদ্যাসাগর ইউনিভার্সিটি মেডিক্যাল কলেজ, এই দুটি কলেজ দুটি যদি আমরা করতে পারি তাহলে মেডিক্যাল পড়াবার সুযোগ আমাদের ছেলেরা পায় এবং একটা নূতন পথ খুলে যায়। শেষকালে একটা কথা বলব, একটা নূতন দৃষ্টিভঙ্গী যেটা আমাদের বন্ধুরা অনুধাবন করতে পারবেন — জেলের যে রিফর্ম এই রিফর্মের মানবিক দৃষ্টিভঙ্গী নিয়ে আজকে আমাদের কারামন্ত্রী তিনি অনেক নূতন নূতন জিনিস করেছেন, এটা খুব প্রশংসার ব্যাপারে। এই প্রসঙ্গে মনে পড়ছে স্যার, ভিক্টর হিউগোর বিখ্যাত লেখা "দি কনভিক্ট"। বিশপের ভালো ভাষায় মানুষ নবজন্ম লাভ করেছে। আই ওয়াজ এ ম্যান, বাট আই বিকেম এ বিস্ট, নাউ আই ফিল দ্যাট আই অ্যাম এ ম্যান। আমরা আগে মানুষ ছিলাম। সমাজ আমাদের পশু করেছিল আজকে আমরা আবার মানুষ হতে চলেছি। কাজেই বামফ্রন্ট সরকারের নূতন দৃষ্টিভঙ্গী আরও বেশি শক্তিশালী হোক, আরও প্রাণবন্ত হোক। এই কথা বলে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সাপোর্ট করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখানে উপস্থাপিত করা হয়েছে আমি তার উপর আলোচনা করতে গিয়ে প্রথমত বলতে চাই যে, প্রাকটিক্যালি এইজন্য অ্যাপ্রোপ্রিয়েশন বিল তিন এনেছেন, পর্যালোচনা করলে দেখা যাবে যে এর মধ্যে কি ভাবে টাকা মিস অ্যাপ্রোপ্রিয়েট হচ্ছে। কতকগুলি বিষয় একটা একটা করে যদি আনা যায় তাহলে তিনি নিশ্চয়ই সেই সম্পর্কে স্বীকার করবেন। প্রথমত বামফ্রন্ট সরকারের যেটা বড় দাবি যে তাঁরা তাঁদের যে যোজনা, এই যোজনায় তাঁরা বরাদ্দ বৃদ্ধি করেছেন এবং যোজনা বরাদ্দের ফিফটি পারসেন্ট তাঁরা পঞ্চায়েতগুলির মাধ্যমে খরচ করবার বা রূপায়িত করবার ব্যবস্থা করেছেন। ডিসেন্ট্রালাইজেশনের ব্যবস্থা করেছেন। বিকেন্দ্রীকরণের কথা বলছেন, এইগুলি আক্ষরিক অর্থে খুব ভালো কথা।

[5-30 — 5-40 P.M.]

কিন্তু কথা হচ্ছে ক্ষমতা বিকেন্দ্রীকরণের সাথে সাথে আজকে প্রশাসনে এইভাবে ক্ষমতা বিকেন্দ্রীকরণ হচ্ছে, যোজনা বিকেন্দ্রীকরণ হচ্ছে, কিন্তু তার দ্বারা রাজ্যের অর্থনীতি কতটা পুনরুজীবিত হচ্ছে, তার কোনও সমীক্ষা, তার কোনও মূল্যায়ন হয়েছে কি। আমি নির্দিষ্ট কিছু উদাহরণ দিয়ে বলছি, আমার কল্পিত কোনও অভিযোগের কথা বলছি না। যারা ওখান থেকে চিৎকার করছে, তাদের উদ্দেশ্যে বলছি, যেমন — আই. আর. ডি. পি. গ্রামীণ উন্নয়ন প্রকল্পগুলি. এন. আর. ই. পি. এই দুটি মুখ্য প্রকল্পর অডিট রিপোর্ট পেশ হয়েছে। ১৯৮১-৮২, ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪ সালে যে সি. এ. জি. রিপোর্ট দিয়েছে, সেই রিপোর্টের ভিত্তিতে আমি বলছি, আমাদের এই রাজ্য বিধানসভায় যে পাবলিক অ্যাকউন্টস কমিটি আছে তারা পর্যালোচনা করেছে, তাদের যে রিপোর্ট দিয়েছে সেই ফাইন্ডিংসে আমি বলতে চাই, এটা আমার কোনও কল্পিত অভিযোগ নয়।

**মিঃ ডেপুটি স্পিকার** : মিঃ সরকার, সি. এ. জি.-র রিপোর্টের ভিত্তিতে এখানে বলা যায় না।

**শ্রী দেবপ্রসাদ সরকার** : আমি জানি সি. এ. জি.-র রিপোর্ট এখানে বলা যায় না, আমি বিধানসভার পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্টের ভিত্তিতে বলছি, যাই হোক এই যে তিন বছরের রিপোর্ট, তাতে বলা হয়েছে, আই. আর. ডি. পি., এন. আর. ই. পি.-র যে ঘোষিত উদ্দেশ্য, সেই উদ্দেশ্য কিন্তু ব্যাহত হয়েছে, অর্থাৎ ব্যর্থ হয়েছে, তদারকির অভাবে, ব্যাঙ্কের টাকা সময়মতো পাওয়া যায় না, এটাতো একটা ব্যাপার। কিন্তু, সব চাইতে যেটা বড় ব্যাপার দারিদ্র সীমার নিচে অবস্থিত যে জনসাধারণ তাদের উন্নীত করার জন্য এই যে প্রকল্প, তা চূড়ান্ত ভাবে ব্যর্থ হয়েছে এবং পি. এ. সি.-র অডিট রিপোর্ট বলেছে, যে এই উদ্দেশ্যে আই. আর. ডি. পি., এন. আর. ই. পি.-র যে টাকা নেওয়া হয়েছে, সেই টাকা অন্য খাতে ব্যয় করা হচ্ছে। এই রকম অনিয়ম এই রিপোর্ট থেকে পাওয়া গিয়েছে, এবং তার থেকে যেটা বড় কথা এই তিন বছরের ২৯ কোটি ৬২ লক্ষ টাকা খরচ হয়েছে গ্রামোন্নয়নের জন্য। কিন্তু, এই ২৯ কোটি ৬২ লক্ষ টাকা যেটা খরচ হল গ্রামের দারিদ্র সীমার নিচে যারা বাস

করে তাদের উন্নয়নের জন্য, এর দ্বারা তাদের কতটুকু উন্নয়ন হয়েছে, সেই ব্যাপারে আমাদের রাজ্য সরকার কোনও প্রাথমিক সমীক্ষা পর্যন্ত করে নি বা এখনও পর্যন্ত করাতে পারে নি। এই হচ্ছে অবস্থা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আই. আর. ডি. পি. প্রকল্প রূপায়নের জন্য যে পরিকাঠামো তৈরি করা দরকার, যে পরিকাঠামো ১০ পারসেন্ট খরচ করার জন্য দরকার। অথচ সেখানে ১৯৮৪-৮৫ থেকে ১৯৮৮-৮৯ পর্যন্ত এই পরিকাঠামোয় ০.২৮ পারসেন্ট ও ৪.৬৮১ পারসেন্ট খরচ করেছে, যেখানে ১০ পারসেন্ট খরচ করা দরকার, আর কেন্দ্রীয় স:কার যেখানে ২৫ পারসেন্ট সর্বোচ্চ দরকার বলেছেন, তাহলে ব্যাপারটা আপনারা একটু ভেবে দেখুন। তাছাড়া এরা তথ্য দেন যে আই. আর. ডি. পি., এন. আর. ই. পি.-র ক্ষেত্রে অন্যান্য রাজ্যের তুলনায় এগিয়ে আছে, লক্ষ্যমাত্রা ছাড়িয়ে গেছে, গ্রামাঞ্চলে যারা দারিদ্র্য সীমার শেষ প্রান্তে অবস্থিত তারা আই. আর. ডি. পি.. এন. আর. ই. পি. প্রকল্পের দ্বারা উপকৃত হচ্ছে। কিন্তু ১০/১১ লক্ষ পরিবার যারা বর্গা রেকর্ডভুক্ত হল আই. আর. ডি. পি. কৃষি প্রকল্প তাদের জন্য মঞ্জুর করা হচ্ছে না এবং সর্ব ভারতীয় রেকর্ড যেখানে ১১ থেকে ১২ পারসেন্ট দারিদ্র্য সীমার নিচে যারা ছিল তারা উন্নত হচ্ছে সেখানে পশ্চিমবঙ্গের স্ট্যাটিসটিক্স হচ্ছে ৮ টু ১০ পারসেন্ট। ফলে টাকা খরচ হচ্ছে পঞ্চায়েতের মাধ্যমে ডিসেন্ট্রালাইজেশন হচ্ছে কিন্তু অ্যাকচুয়ালি তার কতটা প্রপার ইউটিলাইজেশন হচ্ছে সেটা বিচার্য বিষয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মিস অ্যাপ্রোপ্রিয়েশনের প্রশ্নে কত বড় মারাত্মক অভিযোগ আপনি ভেবে দেখুন। আলিপুর ট্রেজারি কেলেঙ্কারি যা নিয়ে এত হৈ চৈ এই বিধানসভায় এবং বিধানসভার বাইরে, যা নিয়ে তদন্ত কমিশন গঠন করবার জন্য দাবি উঠল, সরকার জনগণের সেই দাবি উপেক্ষা করতে পারলেন না, তাঁরা তদন্ত কমিটি গঠন করলেন! ভূমি রাজস্ব দপ্তরের যিনি সদস্য বি. সি. মুখার্জিকে চেয়ারম্যান করে তদন্ত কমিটি হল, সেই তদন্ত কমিটি ২৪/৯/৮৭ তারিখে রিপোর্ট সরকারের কাছে পেশ করলেন। সেই রিপোর্ট মারাত্মক, সেই রিপোর্টে দেখা যাচ্ছে ২ কোটি ২১ লক্ষ টাকার মতো ইনভলভমেন্ট, যেখানে বলা হচ্ছে ফিক্টিসাস অ্যান্ড এক্সেস পেমেন্ট ২৪.৫৫ লক্ষ টাকা, ডাউটফুল পেমেন্ট ১২.৬০ লক্ষ টাকা অ্যাডভান্স দেওয়া হয়েছে, কোনও অ্যাবসট্র্যাক্ট কনটিনজেন্ট বিল নিলে সেটার পরে ডিটেলড কনটিনজেন্ট বিল সি. এ. জি.-কে দিয়ে দিতে হয় সেই অ্যাডভান্স বাবদ ১ কোটি ৯৫ লক্ষ টাকা তোলা হয়েছে, গভর্নমেন্ট এমপ্লয়িজদের ডিস্ট্রিক্ট কালেক্টোরেটের অ্যাডভান্স দেওয়া হয়েছে ২৫.৬৩ লক্ষ টাকা যেটা অ্যাডজাস্ট হওয়ার কথা ছিল সেটা আজ পর্যন্ত অ্যাডজাস্ট হয় নি, কমিটি মনে করে এই বিল জীবনেও অ্যাডজাস্টমেন্ট হবে না। এই রকম মারাত্মক অভিযোগ রিপোর্ট আছে। পঞ্চায়েত ইলেকশনের টাকা উদ্বৃত্ত হল, সেই টাকা সরকারের কাছে ফেরৎ দেওয়ার কথা, তা ফেরৎ দেওয়া হল না। এই রকম সরকার নিয়োজিত কমিটির যে মারাত্মক রিপোর্ট সেই রিপোর্ট অ্যাসেম্বলিতে জনসাধারণের কাছে পেশ করা হল না। আমি আশ্চর্য হলাম মুখ্যমন্ত্রী বিধানসভায় দাঁড়িয়ে বলেছিলেন বের করব না রিপোর্ট, অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডার হয়েছে। টেকনিক্যাল দিক দেখছেন, সত্যকে গোপন করতে চাইছেন সরকার। একদিকে আপনারা বলছেন দুর্নীতি উদঘাটিত করতে চান, আর একদিকে টেকনিক্যালের দোহাই দিয়ে বলছেন আমরা বাধ্য নই এনকোয়ারি কমিশনের রিপোর্ট বের করতে, এনকোয়ারি কমিশন অ্যাক্ট দ্বারা যেহেতু এই কমিটি হয় নি সুতরাং এটা বের করব না। ইউ হ্যাভ নট দি কারেজ, এমন কি প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রফুল্ল সেন পর্যন্ত বলেছিলেন

আমিও যেভাবে রাজত্ব চালিয়েছি তাতে এই রকম কান্ড করতে পারতাম না, এই রকম কনভেনশন চেঞ্জ করতে পারতাম না। অথচ মুখ্যমন্ত্রী স্বয়ং বলে দিলেন রিপোর্ট বের করব না। এইভাবে চলছে। শিক্ষা দপ্তর সম্পর্কে কতবার বলব, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ও তো নিজে ভুক্তভোগী. আপনি এখানে স্বীকার করবেন না, কারণ, সরকারের ভাব মূর্তি রক্ষা করতে হবে, শিক্ষা দপ্তর আজ পর্যন্ত অ্যাড-হক ডিস্ট্রিক্ট স্কুল বোর্ড রেখে দিয়েছেন, সেখানে কিভাবে টাকা তছরূপ করেছে নয়ছয় করেছে সেটা আপনার শিক্ষা দপ্তর জানে না। একদিকে ডার্থ অ্যান্ড পসিটি অব ফান্ড, অন্যদিকে স্কুল ডাইরেক্টোরেট জানে না স্কুলগুলিকে যে টাকা গভর্নমেন্ট মানি অনুদান হিসাবে দেওয়া হচ্ছে সেই টাকা কিভাবে খরচ হচ্ছে।

[5-40 — 5-50 P.M.]

কটা স্কুল, কতজন শিক্ষক ইত্যাদি তার কোন রিপোর্ট নেই। আপনার দপ্তর ব্যয়ভার বহন করে চলেছে ইয়ার আফটার ইয়ার। আজকে পাবলিক মানি, পাবলিক এক্সচেকারের টাকা ৩ হাজারের মতো ভুয়ো স্কুল ড্র করে যাচ্ছে, অথচ তার কোনও মনিটরিং-এর ব্যবস্থা নেই। শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ডের ৩০ কোটি টাকার উপর নয়ছয় হয়ে গেল। তার উপর এনকোয়ারি হল। সরকার ওয়ান ম্যান কমিটি করলেন, বিজয় কুমার লাহিড়ি কমিটি। সেই লাহিড়ি কমিটির তদন্তের রিপোর্ট আপনারা প্রকাশ করলেন না, এটা খুবই দুর্ভাগ্যজনক বিষয়। যদিও সেইগুলি শেষ কালে প্রকাশ হয়ে গেল। শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ডের ৩০ কোটি টাকা নয়ছয় হয়ে গেছে। এটা না হয় হল — কিন্তু সরকার নিযুক্ত তদন্ত কমিশনের রিপোর্ট সরকার প্রকাশ করলেন না। এই কি গণতন্ত্রের মর্যাদা দেওয়ার নমুনা? এটা কি সত্যকে উদ্‌ঘাটন করতে যাওয়া, দুর্নীতি বন্ধ করে দেওয়া, না সত্যকে আড়াল করতে যাওয়া? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটাই হচ্ছে আজকে বিচার্য বিষয়। একটা ভিজিলেন্স কমিশন আপনার আছে। দুর্নীতি বন্ধ করার জন্য ভিজিলেন্স কমিশন আপনার আছে। সরকারি দপ্তরের দুর্নীতি দূর করার জন্য ভিজিলেন্স কমিশনকে কি অবস্থায় রেখেছেন? তাদেরকে একটা ঠুঁটো জগন্নাথ করে রেখেছেন। তাদেরকে অ্যাবসোলিউটলি, কম্পলিটলি পাওয়ার লেস, ইর্নভ্যালিড করে রেখেছেন। এই ভিজিলেন্স কমিশনের রিপোর্টে ৫/৭/১০ বছর পর পর বের করেন। ভিজিলেন্স কমিশনে নাম্বার অব অফিসারদের বিরুদ্ধে প্রতি বছরই দুর্নীতির অভিযোগ উঠছে। অফিসারদের বিরুদ্ধে অভিযোগ উঠে একেবারে পর্বত প্রমাণ জমা হয়ে আছে। উপযুক্ত প্রয়োজনীয় অফিসারের অভাবে সেই দুর্নীতির তদন্ত হয় নি। কমিশনের রিপোর্টগুলি প্রকাশ করা হচ্ছে না। আপনি কমিশনের রিপোর্ট প্রকাশ করুন। দফায় দফায় অফিসারদের বিরুদ্ধে অভিযোগ উঠেছে। সেই সব অফিসার রিটায়ার করেছে, অনেকে ট্রান্সফার হয়ে গেছে, সেই পোস্টে নেই, তাদের বিরুদ্ধে কোনও অ্যাকশন নেওয়ার কোনও সুযোগ নেই। এই রকম অবস্থা হয়েছে বিভিন্ন ক্ষেত্রে। তারপরে আপনারা বছরের শেষ কালে টাকা পাঠাচ্ছেন আর. এন. ই. জি. পি.-র। এবারে ২৭ শে মার্চ নদীয়া, উত্তর ও দক্ষিণ ২৪ পরগনায় টাকা পাঠিয়েছেন। ২৭ শে মার্চ গ্রান্ট করলেন ৩৪ লক্ষ টাকা, ৩১শে মার্চের মধ্যে এই টাকা খরচ করতে হবে। তার ফলে সেই টাকা তারা খরচ করতে পারে না, অথচ তাদের খরচ দেখাতেই হবে। তাই ফিক্টিসাস বিল তৈরি হয়। সেখানে দুর্নীতি প্রশ্রয় পায়। এই ভাবে

এন্টামার মেকালিজম দুর্নীতিকে প্রশ্রয় দিচ্ছে, মিস অ্যাপ্রোপ্রিয়েশনকে প্রশ্রয় দিচ্ছে. এইগুলি আপনি চেক করতে পারছেন না। তাই আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বিল উত্থাপন করেছেন ৭৩৭৪ কোটি ৫ লক্ষ ৭২ হাজার টাকার বিভিন্ন গ্রান্ট অ্যাপ্রোপ্রিয়েট করার জন্য, আমি সেই বিলটিকে সমর্থন করছি। এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের আলোচনা করাটা এক দিক দিয়ে খুবই কঠিন কাজ। কারণের মধ্যে বলা হয়েছে, ইতিপূর্বে দফাওদায়ী বিতর্কে যেসব বিষয় আলোচনা হয়েছে, সেই সব বিষয় নিয়ে আলোচনা করেছেন। কাজেই সেই সবের কিছু এখানে আলোচনা করা চলে না। এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের যদি আলোচনা করতে হয় তাহলে ব্যাপকতর ভাবে এর একটা পাবলিক ইমপর্টেন্ট আছে। ইস্যুতে কভারিং দি এনটায়ার পলিসি যাদের হাতে টাকা তুলে দিচ্ছি তারা যে পলিসি নিয়ে চলবেন বা চলছেন সেই সম্পর্কে বক্তব্য রাখা আইন সঙ্গত বলে বলা হয়েছে। স্বভাবতই এক হাজার কোটি টাকার যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল তার সঙ্গে জড়িত এতগুলি দপ্তরের পলিসি নিয়ে যদি আলোচনা করতে হয় তাহলে বহু সময় দরকার। সেই সময় আমার হাতে নেই। আমি সে জন্য কয়েকটি পলিসির ব্যাপারে এখানে উত্থাপন করতে চাই। আমি আশা করব মাননীয় অর্থমন্ত্রী এবং আমাদের মন্ত্রীসভা সেই সব পলিসির বিষয়গুলি নিয়ে যথাযথ চিন্তা-ভাবনা করবেন এই সব টাকা পয়সা খরচ করার সময় বা অন্যান্য সময়ে। প্রথমত আমি একথা বলব যে টেক্সটাইল পলিসি সম্পর্কে একটা রিভিউ হওয়ার প্রয়োজনিয়তা দেখা দিয়েছে। আমরা জানি যে ইন্ডাস্ট্রিয়াল পলিসি আজকে এখানে অনুসরণ করা হচ্ছে সেখানে কয়েকটা সেক্টরকে বিভিন্ন ইন্ডাস্ট্রিকে ভাগ করা হয়েছে। যেমন — প্রাইভেট সেক্টর আগে থেকেই আছে। প্রাইভেট সেক্টরের যে অধিকার সেটা এখানে সংরক্ষিত আছে। পাশাপাশি স্বাধীনতার পর থেকে পাবলিক সেক্টরকে গুরুত্ব দেওয়া হয়েছে এবং পাবলিক সেক্টরের জন্য নির্দিষ্ট আসন বরাদ্দ করা হয়েছে। এই প্রসঙ্গে আর একটা কথা হচ্ছে, পাবলিক সেক্টর মানে যেখানে গভর্নমেন্ট নিজের সেট আপে ইন্ডাস্ট্রিজ করছেন। তাছাড়া প্রাইভেট সেক্টরেও যে ইন্ডাস্ট্রিজ ছিল সেই সমস্ত ইন্ডাস্ট্রিজ নানা কারণে বন্ধ হয়ে গেছে, ঠিক মতো চলছে না, সেই সমস্ত ইন্ডাস্ট্রিজকে ন্যাশান্যালাইজ করে গভর্নমেন্ট টেক ওভার করেছে এবং সেগুলি পাবলিক সেক্টরের পাশাপাশি চলছে। এটাও ভাগ করা হয়েছে। এটা কিন্তু সম্পূর্ণ আইন সঙ্গত ভাবে ভাগাভাগি, যার জন্য বলা হয়েছে এখানে গোড়া থেকেই মিক্সড ইকনমির উপরে, কন্ট্রোলড ইকনমির উপরে সব কিছু নির্ধারিত হয়েছে। সুতরাং এটা আমাদের অবশ্যই মনে রাখতে হবে। এখানে প্রাইভেট সেক্টরের যতখানি অধিকার, পাবলিক সেক্টরের ততখানি অধিকার এবং ন্যাশান্যালাইজ সেক্টরেরও ততখানি অধিকার। কিন্তু মূলত আমরা কি দেখছি? আমরা দেখছি যে সমস্ত সেক্টরের প্রতি সুবিচার করে চালানোর চেষ্টা হচ্ছে না। টেক্সটাইল পলিসির ক্ষেত্রে আমি বিশেষ করে ন্যাশান্যালাইজ সেক্টরের কথা বলব। ন্যাশান্যালাইজ সেক্টর গভর্নমেন্ট নিজে যেচে হাতে নিয়েছেন। এই সেক্টরকে যদি হাতে নেওয়া হয়ে থাকে — এখানে দু একটি মিল নয় — সেই মিলের সংখ্যা আজকে প্রায় ১০৩। যার জন্য একটা আওয়াজ উঠেছে এবং সেই আওয়াজ দেশের আনাচে-কানাচে হচ্ছে যে ১০৩টি টেক্সটাইলকে ন্যাশান্যালাইজ করা উচিত

ছিল। যদি তা না করা হয় তাহলে এই যে সেক্টর বেসিসে কিছু টেক্সটাইল মিলকে ন্যাশান্যালাইজ করার কথা হচ্ছে, এতে হয়ত কিছু সমস্যার সমাধান হবে. কিন্তু যেটা ন্যাশান্যালাইজ হয়েছে সেটাকে রক্ষা করার দায়িত্ব সরকারের এবং স্বয়ং ভারত সরকারের। কারণ ন্যাশান্যালাইজ আমরা করি না. ন্যাশান্যালাইজ করেছেন ন্যাশনাল পার্লামেন্ট এবং সেটা আইন করেই করেছেন। এখন আইনে বলা হয়েছে এই সব কারখানা কি ভাবে চালাতে হবে. তার কি ভূমিকা হবে সে সব পরিষ্কার ভাবে বলে দেওয়া হয়েছে। এটা ন্যাশান্যাল সেক্টরের দায়িত্বে হবে ক্লথিয়ার ফর দি মাসেস এবং সে জন্য ইউনিটগুলিকে যাতে সুপরিচালিত করা যায় সেটা দেখতে হবে। এই ইউনিটগুলির যে অবসোলেট মেশিন আছে সেখানে যাতে মেশিনগুলি রিপ্লেসমেন্ট হয় সেটা দেখতে হবে, রেনোভেশন করতে হবে। এখানে নূতন নূতন ভাবে মর্ডানাইজড করতে হবে। ভারত সরকারকে নানা ভাবে চেষ্টা করতে হবে যাতে এই শিল্পকে যথাযথ ভাবে ভারতবর্ষের বুকে টিকিয়ে রাখা যায় এবং এগুলি যাতে চলে। কিন্তু আজকে দেখা যাচ্ছে যে এই টেক্সটাইল পলিসি নিয়ে ইতিপূর্বেও সরকার যে ভাবে চলেছেন তাতে অন্য সেক্টরে কি ক্ষতি হয়েছে না হয়েছে আমি সেই প্রশ্নে যাচ্ছি না, কিন্তু ন্যাশান্যালাইজড সেক্টরে চূড়ান্ত ক্ষতি হয়েছে। ন্যাশান্যালাইজড সেক্টর প্রায় উঠে যেতে বসেছে, যেন মনে হচ্ছে একটা কায়েমী স্বার্থ, একটা প্রতিক্রিয়াশীল চক্র এমন ভাবে কাজ করছে, দুনিয়ার সামনে তারা প্রমাণ করতে চাচ্ছে, ভারত সরকার জনগণের সামনে প্রমাণ করতে চাচ্ছে ন্যাশান্যালাইজড সেক্টর চলে না, পাবলিক সেক্টর চলে না, ইন্ডাস্ট্রি চলবে কিন্তু প্রাইভেট সেক্টরের হাত দিয়ে। এই ভাবে ন্যাশান্যালাইজড করে চালানো যাবে না।

[5-50 — 6-00 P.M.]

এটাই যে প্রমাণ করার জন্য উঠে পড়ে লাগানো হয়েছে এবং প্রায় আজকে ন্যাশানালাইজড সেক্টার তুলে দেবার জায়গায় যাওয়া হয়েছে। সেই জন্য অর্থমন্ত্রী মহাশয়কে এই টেক্সটাইল পলিসি সম্পর্কে যথা যথ গুরুত্ব দিয়ে চিন্তা করার জন্য বিশেষ ভাবে অনুরোধ জানাব। আমরা যেন আগের সরকার যে ট্র্যাপ করে গিয়েছিলেন সেই ফাঁদে যেন পা না দিই। গভর্নমেন্ট অব ইন্ডিয়া ন্যাশান্যালাইজড সেক্টার করেছেন, তাদের চালাতে হবে। আমাদের কী এনটায়ার রেসপন্সিবিলিটি নেবার ক্ষমতা আছে? কাজে কাজেই আমাদের সরকারকে যদি ট্র্যাপে ফেলতে চান, যেমন ভাবে আগেকার সরকার ফেলার চেষ্টা করেছেন, এই বিষয়ে সতর্ক থাকবেন, ট্র্যাপে পড়বেন না। ন্যাশান্যালাইজড সেক্টার সেখানে চলবে, সেখানে ন্যাশান্যাল টেক্সটাইল কর্পোরেশন আছে, তাদের ইউনিয়ন আছে,

Leave it to the trade union and the employer.

কোনও প্রয়োজন আছে বলে মনে করি না। দ্বিতীয়ত আরও যে সব ইন্ডাস্ট্রি আছে সেই সম্পর্কে বিশেষ ভাবে বলতে হয়, ভিলেজ ইন্ডাস্ট্রি যেগুলো ব্যাকওয়ার্ড এরিয়ায় প্রয়োজন, যেখানে আন এমপ্লয়মেন্ট বেশি, সেখানকার ইন্ডাস্ট্রি সম্পর্কে অর্থমন্ত্রী জানেন, এটা আজকে নয়, ১৯৫৬ সালে যে ইন্ডাস্ট্রিয়াল পলিসি রেজলিউশন ভারত সরকার নিয়েছিলেন, তাতে এই দিকে প্রথম দৃষ্টি আকর্ষণ করা হয়েছিল, ঘোষণা করা হয়েছিল যেখানে ইমব্যালেন্স

আছে, ডিসপ্যারিটি আছে, সেখানে ইন্ডাস্ট্রিয়্যালাইজেশনের ক্ষেত্রে ইমব্যালেন্স দূর করা হবে, ডিসপ্যারিটি দূর করা হবে। কিন্তু তা করা হয় নি। বলা হয়েছিল ব্যাকওয়ার্ড এরিয়ায় ইন্ডাস্ট্রি ডেভেলপ করা হবে, হয় নি। যেখানে আন-এমপ্লয়মেন্ট বেশি আছে, সেখানে রুরাল ইন্ডাস্ট্রি ডেভেলপ করা যাবে, হয় নি। আজকে ভিলেজ ওরিয়েনটেড ইন্ডাস্ট্রি যদি ডেভেলপ করা হয় এবং যে ইমব্যালেন্স আছে, যে ডিসপ্যারিটি আছে, তা যদি দূর করা না হয়, তাহলে আমরা বেকার সমস্যার সমাধান করার জন্য যে সব পরিকল্পনার কথা ভাবছি, সেই সব পরিকল্পনার কোনও অর্থ থাকবে না। আমার মনে হয়, আজকে আমাদের সরকারের অত্যন্ত প্রয়োজন হয়ে পড়েছে এই রুরাল ইন্ডাস্ট্রিজ কী ভাবে ডেভেলপ হবে, কোথায় ডিসপ্যারিটি আছে, কোথায় ইমব্যালেন্স আছে, কোথায় আন-এমপ্লয়মেন্ট চাক বেঁধে আছে, কোন এলাকায় কী ভাবে ডেভেলপ করব, সেটা আমাদের ভাল করে বিবেচনা করে একটা পলিসি নিতে হবে। ইতি-মধ্যে ভারত সরকার যে পলিসি নিচ্ছেন, সেই পলিসির আগা নেই, মাথা নেই, শেষ নেই। এই পলিসি চলতে পারে না। নূতন পলিসি নেবার দরকার আছে। দ্বিতীয়ত আর একটা শিল্প নীতি সম্পর্কে এখানে বলতে চাই। পশ্চিমবাংলায় সুগার ইন্ডাস্ট্রিস আছে। পশ্চিমবাংলা সুগারকেন প্রোডিউসিং স্টেট, প্রচুর সুগারকেন হয়। কিন্তু আমাদের সুগার ইন্ডাস্ট্রিগুলি বরাবরই মুনাফাখোরদের হাতে ছিল। একটা পাবলিক আন্ডারটেকিং আজকে আমাদের এখানে চলছে, কিন্তু তাকে চলছে বলা যায় কিনা আমি জানি না। আমাদের পাবলিক আন্ডারটেকিং কমিটির চেয়ারম্যান এখানে আছেন তিনি বলতে পারেন। আমি হালের খবর জানি না। আমরা খুব কঠিন অবস্থার মধ্যে বেলডাঙ্গা সুগার মিলের ম্যানেজমেন্ট টেক ওভার করেছিলাম। ঐ পর্যন্তই তারপর আর আমরা এগোতে পারি নি। মার্কেটিং পর্যন্ত এগোতে পারি নি। আর একটা সুগারকেন কোম্পানি কেডিয়াদের হাতে চলে গেল। রামনগর সুগার মিল, স্বাধীনতার আগে খুব নাম-ডাক ছিল। নদীয়া এবং মুর্শিদাবাদ জেলার বর্ডারে অবস্থিত। যার ফলে দুই জেলার মানুষই দাবি করত, ওটা তাদের জেলার জিনিস। হেড অফিস ছিল মুর্শিদাবাদে, কারখানা ছিল নদীয়া জেলায়। এখনও তাদের ৮ হাজার একর জমি আছে। এখন সেটার নঃ দেবায়ঃ নঃ ধর্মায় অবস্থা। বেলডাঙ্গা, রামনগর এবং আহমেদপুর, এই তিনটি সুগার মিল সম্বন্ধে একটা কমপ্রিহেনসিভ পলিসি নেবার প্রয়োজন আছে বলে আমি মনে করি। মাননীয় অর্থমন্ত্রীকে আমি অনুরোধ করছি, আপনি রিভিউ করে এসম্পর্কে একটা গঠনমূলক, একটা নিশ্চিত পলিসি গ্রহণ করুন। এই প্রসঙ্গে আমি এই কথাটা বিশেষ করে বলতে চাই যে, ভারত সরকার সুগার ইন্ডাস্ট্রির ডেভেলপমেন্টের জন্য শত শত কোটি টাকা খরচ করেছে, কিন্তু দুঃখের বিষয়, আশ্চর্যের বিষয় আমাদের পশ্চিম বাংলায় সে টাকা কোনও সময়েই ফানেলড হয় নি। কেন হয় নি? এটা বিবেচনা করা দরকার। বিচার করা দরকার, কেন পায় নি পশ্চিম বাংলা।

**(এই সময় লাল আলো জ্বলে ওঠে।)**

আমাদের সুগার ইন্ডাস্ট্রিস-এর ডেভেলপমেন্টের স্কোপ আছে, সুতরাং মাননীয় অর্থমন্ত্রী আপনি দয়া করে এটা একটু দেখবেন। আমার সময় শেষ হয়ে গেছে। হাতুড়ির যখন আঘাত শুরু হয়েছে তখন আমাকে থামতেই হবে। অতএব এইটুকু বলে আমি শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অ্যাপ্রোপ্রিয়েশন বিলের ওপর

বলতে উঠে, এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিত্ম করছি। স্যার, আপনি জানেন অ্যাপ্রোপ্রিয়েশন বিলের ওপর কোনও অ্যামেন্ডমেন্ট আনা যায় না। সুতরাং আমাদের বিরোধিতা মৌলিক এবং সামগ্রিক বিরোধিতা।

**(এই সময় শ্রী অমলেন্দ্র রায় কিছু বলার চেষ্টা করেন।)**

অমল বাবু আজকাল খুব অ্যাকটিভ হয়ে গেছেন। তার কারণ সি. পি. এম.-এর পক্ষে বক্তার খুব অভাব, উনি সেটা পূরণ করছেন।

সুতরাং আমি যে কথা আপনার কাছে বলতে চাই যে, পশ্চিম বাংলায় আজকে যে অবস্থা তাতে —

**(এই সময় শ্রী অমলেন্দ্র রায় কিছু বলা চেষ্টা করেন।)**

যদি এত সিনিয়র মেম্বার কথা বলে ডিসটার্ব করেন — আমি যদি ওঁর বলার সময় অত ডিসটার্ব করতাম তাহলে ওঁর আর কথা বলতে হত না। শিশু হয়ে গেছেন।

আজকে আমি কতগুলি মৌলিক পলিসির কথা বলব। যেটা মূল সমস্যা পশ্চিম বাংলার। সি. পি. এম. বা বামফ্রন্ট পলিসির ব্যাপারে কনফিউশনে ভুগছে। তাঁরা ঠিক করতে পারছেন না যে, কোন রাস্তায় তাঁরা এগোবেন। তার কারণ আজকে দেখা যাচ্ছে সামগ্রিক ভাবে পূর্ব ইউরোপে একটা সেন্ট্রালাইজড প্ল্যানিং-এর মাধ্যমে যে স্ট্যালিনিস্ট কমিউনিস্ট সিস্টেম চলছিল সেটা ভেঙে পড়েছে এবং পূর্ব ইউরোপ ক্রমশ মার্কেট ইকনমির দিকে যাচ্ছে, সেন্ট্রালাইজড প্ল্যানিং-এর সেই কায়দা ছেড়ে দিচ্ছে।

[6-00 — 6-10 P.M.]

ওঁরা মিক্সড ইকনমির যে মডেল যেটাকে আমরা গান্ধীজি, নেহেরু মডেল বলি সেদিকে ঝুঁকছেন। এর মাঝখানে দাঁড়িয়ে অসীম বাবুর পলিসি ডিসিসন অনেক কনফিউশনের মধ্যে পড়তে হচ্ছে। এর ফলে দুটি কথা বলতে হচ্ছে, একদিকে ডিসেন্ট্রালাইজেশন বিকেন্দ্রীকরণ কর, পঞ্চায়েতী ক্ষমতা তুলে দাও, ওপর দিকে বলছেন গ্রাম পঞ্চায়েতে ক্ষমতার উন্নতি কর। আমি মার্কস, লেনিন ডিসেন্ট্রালাইজেশনের কথা জানি না, তবে আমার ডিসেন্ট্রালাইজেশনের ধারণাটা অনেকটা গান্ধীয়ান কংগ্রেসের ধারণা, যেটা ওঁরা গ্রহণ করেছেন। ফলে অন্য দিকে জাইজানটিসিজমের দিকে যাচ্ছে, সেটা মানুষকে কতটা ধোঁকা দিচ্ছে, মানুষকে কনফিউসড করে ২/৩টি প্রাইজড প্রোজেক্ট করে, এটা আমরা করেছি। হলদিয়ায় ৩ হাজার কোটি টাকা দিলে বেকার সমস্যার সমাধান হবে, বক্রেশ্বর করলে বিদ্যুৎ সঙ্কট থাকবে না, তিস্তা প্রকল্প হলে সেচের জলে পশ্চিমবঙ্গে বন্যা বয়ে যাবে। সুতরাং একদিকে ডিসেন্ট্রালাইজেশন অন্য দিকে একটা কনফিউসড জাইজানটিসিজন এই দুইয়ের মধ্যে অসীম বাবু থিওরেটিক্যালি প্যাঁচে পড়ে গিয়েছেন। এর আগে মাননীয় সদস্য দিলীপ বাবু বলেছেন কিছুটা সিরিয়াসলি, কিন্তু দিলীপ বাবুর মূল বক্তব্যের সুরটা ছিল পশ্চিমবঙ্গের কেন্দ্র রাজ্য সম্পর্কিত। এটাকে পুরোপুরি পরিবর্তন না করলে রাজ্য কি করবে, রাজ্যের কিছু করার নেই। এটা ঠিক যে ভারতবর্ষের অর্থনীতিতে ট্যাক্স কালেকশনের ক্ষমতা কেন্দ্রের আছে। কেন্দ্রের হাতে ইনকাম ট্যাক্স, সেন্ট্রাল

একসাইজ, কাসটমস, কর্পোরেশন ট্যাক্স ইত্যাদি কেন্দ্রের হাতে রয়েছে। টাকাটা কেন্দ্রের হাতে থাকছে না। যেটা মাননীয় দিলীপ বাবু উল্লেখ করেছেন সেটা ফাইনান্স কমিশন অ্যাওয়ার্ডের মাধ্যমে প্ল্যানিং কমিশন, প্ল্যান অ্যাসিসটেন্স এর মাধ্যমে রাজ্যগুলির হাতে চলে আসছে এবং তার সঙ্গে সঙ্গে রাজ্যগুলির অন্য খাতে কেন্দ্রের থেকে বার বার লোন পাচ্ছে। এর ফলে অবস্থাটা দাঁড়াচ্ছে টাকা কালেকশন করার দায়িত্বটা কেন্দ্রের, আর টাকা খরচের দায়িত্ব রাজ্য সরকারের। রাজ্য সরকার অ্যাপ্রোপ্রিয়েশন বিলে উনি খরচের অনুমতি চাইবেন। রাজ্য সরকারের হাত দিয়ে বেশি টাকা খরচ হচ্ছে না, কেন্দ্রীয় সরকার কর্তৃক দেয় ৫০ শতাংশ রুরাল ডেভেলপমেন্টে খরচ করার মাধ্যমে। এই রাজ্যে সেটা পুরোপুরি পঞ্চায়েতের মাধ্যমে হয়। রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন তিনি বার বার বলেছেন পঞ্চায়েতে, দুর্নীতি, চুরি, ডাকাতি হচ্ছে, পঞ্চায়েতে আই. আর. ডি. পি., এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি. পার্পাস সার্ভ হচ্ছে না। উনি বলেছেন সেন্ট্রাল নিয়ম অনুযায়ী এটা রাজ্য সরকারকে নিতে হবে। রাজ্য সরকার কি ভাবে খরচ করবে? উনি চেষ্টা করেছিলেন রাজ্য সরকারের কাছে দেয় টাকাটা যাতে নষ্ট না হয়ে যায় সেজন্য পঞ্চায়েতে বিল পাশ করে সত্যিকার ডেভেলপমেন্ট করতে চেয়েছিলেন এবং অসীম বাবুরা তাতে বিরোধিতা করেছিলেন। এই দুইটি স্ববিরোধিতার মধ্যে বামফ্রন্ট সরকার চলছে। একদিকে পূর্ব ইউরোপের মতো মার্কস নীতি ভেঙ্গে গান্ধীজির নীতি গ্রহণ করেছেন, অপর দিকে তাঁরা হলদিয়া, বক্রেশ্বর প্রোজেক্টের চমক দেখিয়েছেন। এতে কি সমস্যার সমাধান হবে? অসীম বাবুর বাজেট বক্তব্যে কেন্দ্রের কাছ থেকে এই এই চাইছেন, পাচ্ছেন না বলে অনেক কথা বলেছেন, সেজন্য তিনি পশ্চিমবঙ্গের বিপ্লব সম্পূর্ণ করতে পারছেন না। কেন্দ্রে বন্ধু সরকার এসেছে। ১৬.৪.৯০ তারিখে এক প্রশ্নের জবাবে উনি বলেছেন পেট্রোল, ডিজেলের মূল্য বৃদ্ধি নিয়ে জ্যোতি বাবু চিঠি দিয়েছেন, প্রস্তাবটা হাউসে রেখেছেন। আমরা পড়ে সুখী। ফাইনান্স বিল আলোচনা না করে কথা বলতে পাচ্ছেন না। ফাইনান্স বিল গতকাল এনেছেন, পার্লামেন্টে পাশ হয়েছে। অসীম বাবুদের বন্ধু সরকার একটা প্রস্তাবও মানেন নি। পেট্রোল, ডিজেলের উপর একটা পয়সাও কমান নি। এখন এর প্রতিবাদে অসীম বাবুরা বাংলা বন্ধ ডাকবেন কিনা জানি না। আজকে অ্যাপ্রোপ্রিয়েশন বিলে বিকল্প প্রস্তাবটা রাখুন। একটা ভাববার কথা বার বার ঘুরে ফিরে এসেছে, সেটা কি? — না মাশুল সমীকরণ — মাশুল সমীকরণের জন্য উন্নয়ন হচ্ছে না। আমি অসীম বাবুকে স্মরণ করিয়ে দিতে চাই যে, তখন মাশুল সমীকরণের যে অসুবিধা ছিল এখন কি তা নেই? মাশুল সমীকরণ আয়রণ অ্যান্ড স্টিল ইন্ডাস্ট্রির ক্ষেত্রে, টেক্সটাইল ইন্ডাস্ট্রির ক্ষেত্রে ইম্পর্টেন্ট, কিন্তু সানরাইজ ইন্ডাস্ট্রির ক্ষেত্রে, গ্রীনফিল্ড ইন্ডাস্ট্রির ক্ষেত্রে ইম্পর্টেন্ট নয়। আপনি পেট্রো কেমিক্যালস করুন, বায়ো টেকনোলজি গ্রহণ করুন, সোলার এনার্জি করুন, তাহলে আর মাশুল সমীকরণ অ্যাফেক্ট করবে না। এই মাশুল সমীকরণ নিয়ে এত সমালোচনা করেছেন, কিন্তু সেটা এতদিনের মধ্যেও ক্লিয়ার করতে পেরেছেন, আদায় করতে পেরেছেন? পারেন নি। ১৪টি নিত্য প্রয়োজনীয় দ্রব্য রেশনের মাধ্যমে বিলি করতে হবে, কিন্তু তার একটির ক্ষেত্রেও কি প্রতিশ্রুতি আদায় করতে পেরেছেন? না, পারেন নি। মূল্য বৃদ্ধির ফলে মানুষ আজকে দিশেহারা, অপর দিকে রেশনিং ব্যবস্থা ক্লিয়ারলি ফেল করেছে। কেরোসিন আজকে ব্ল্যাক মার্কেটে বিক্রি হচ্ছে। কেন্দ্রে সরকার পাল্টেছে, কাজেই এসব বিষয়ে আপনাদের স্ট্যান্ড কোথায় দাঁড়িয়েছে? আজকে আপনারা কলকাতা এবং হাওড়ায় ইলেকশন ইস্যু তুলেছেন

যথাক্রমে ১৮২৭ কোটি এবং ৫০০ কোটি টাকা দিতে হবে। কিন্তু গতকালই কেন্দ্রের নগর উন্নয়ন মন্ত্রী বলেছেন, 'পশ্চিমবঙ্গের জন্য আলাদা টাকা দেব না'। তার আগে তিনি বলেছেন, 'আমরা কলকাতাকে জাতীয় শহর করতে পারব না'। এটা তিনি বলে দিয়েছেন। তাহলে ত্রিশত বর্ষের কলকাতা এবং হাওড়ার উন্নয়নের জন্য আপনার বক্তব্য কি সেটা ক্লিয়ারলি বলুন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বন্ধ কলকারখানার প্রশ্নে আসছি এবার। বন্ধ কলকারখানা সরকারকে নিতে হবে, কিন্তু আই. ডি. অ্যাক্ট তাঁদের হাতে, ন্যাশান্যালাইজেশনও তাঁরাই করতে পারেন; কাজেই এই ব্যাপারে আপনি কি ব্যবস্থা নিয়েছেন সেটা বলবেন কি? কারণ অজিত সিং পরিষ্কার ভাবে বলে দিয়েছেন, 'বেঙ্গল পটারিজ নেব না'। গতকাল আমরা এখানে পাটশিল্প সম্পর্কে প্রস্তাব গ্রহণ করেছি, কিন্তু সেই ব্যাপারে প্রতিশ্রুতি ছয় মাসেও আদায় করতে পারেন নি। এই যে ধোঁকা, এটা মানুষকে ১৩ বছর ধরে দিচ্ছেন। এতদিন পর্যন্ত আপনারা কেন্দ্র দিচ্ছে না দিচ্ছে না বলে চীৎকার করেছেন, কিন্তু নূতন পরিবর্তিত পরিস্থিতিতে কেন্দ্রে যখন আপনাদের বন্ধু সরকার প্রতিষ্ঠিত হয়েছে এবং সেই সরকার যখন অনেকাংশে আপনাদের উপর নির্ভরশীল, তখন কেন এসব বিষয়ে বিন্দুমাত্রও পরিষ্কার হতে পারছেন না? তার জন্য মানুষের মনে যে কনফিউশন ছিল সেই কনফিউশন আরও তীব্রতর হচ্ছে। একথা ঠিক, বাজেট বক্তৃতায় যা বলেছি এখানে তার আর পুনরাবৃত্তি করব না, কিন্তু আমি মৎস্য দপ্তরের কথা আপনার কাছে জিজ্ঞাসা করতে চাই যেটা বাজেট বক্তৃতাকালেও বলেছিলাম। আজকে আপনার কয়েকটি দপ্তর আছে যে দপ্তরগুলি গ্রামীণ মানুষের উন্নয়নের কথা বলে, যার মধ্যে রয়েছে খাদ্য, স্বাস্থ্য, মৎস্য, বিদ্যুৎ ইত্যাদি দপ্তর। বড় অ্যামাউন্টের টাকা এখানে খরচ হচ্ছে। সেক্ষেত্রে আউটপুটই কি শুধু দেখব যে, কত পারসেন্ট প্রডাকশন বেড়েছে, তা তো নয়; সেক্ষেত্রে দেখব, কয়টি সিঙ্গল আইটেমে রাজ্যকে স্বয়ং সম্পূর্ণ করতে পেরেছেন। আজকে চাল, গম, চিনি, ভোজ্য তেল — কোনও একটি আইটেমেও কি রাজ্যকে স্বয়ং সম্পূর্ণ করতে পেরেছেন? পারেন নি। এর জন্য অধিক ক্ষমতা প্রয়োজন হয় না। পাবলিক অ্যাকাউন্টস কমিটি দুটি রিপোর্ট দিয়েছেন আমাদের অন রুরাল ডেভেলপমেন্ট অ্যান্ড ফিশারিজ। এই দুটি বিষয়ে দেবপ্রসাদ সরকার মহাশয়ও অভিযোগ করেছেন। আপনি রিপোর্ট দুটি পড়ে দেখবেন যে, কিভাবে গ্রামীণ উন্নয়ন এবং মৎস্য চাষের টাকা নয়-ছয় হয়েছে। সুতরাং আজকে কিভাবে গ্রামীণ উন্নয়নের জন্য এই টাকা স্যাংশন করব যখন দেখছি পঞ্চায়েতের মাধ্যমে যে সম্পদ সৃষ্টি হবার কথা সেটা হচ্ছে না, উৎপাদন বৃদ্ধি হবার কথা সেটা হচ্ছে না, কোনও একটি ক্ষেত্রেও স্বয়ং সম্পূর্ণতা লাভ করতে পারছেন না।

[6-10 — 6-20 P.M.]

এই কথা বলে আমি আমার মূল যে বক্তব্য সেই প্রতিপাদ্যে যেতে চাই, তাহলে পশ্চিমবাংলার শিল্প সম্পর্কে। পশ্চিমবাংলায় শিল্পের অবস্থা এত হতাশা ব্যাঞ্জক যে এটা আর কোনও দিন ছিল না। আজকে একটা প্রশ্নের জবাবে শ্রমমন্ত্রী জানিয়েছেন শুধু বন্ধ এবং রুগ্ন শিল্পে নিযুক্ত শ্রমিকের সংখ্যা ৭৮ হাজার, সেভেনটি এইট থাউজ্যান্ড পিপল আর আন-এমপ্লয়েড ডিউ টু লক আউট, স্ট্রাইকস অ্যান্ড ক্লোজার্স। ৭৮ হাজার লোক সেখানে, এই

অবস্থায় ইন্ডাস্ট্রি খাতে আপনাকে কি টাকা দেব? ইন্ডাস্ট্রি খাতে আপনাকে টাকা দেব, আন-এমপ্লয়মেন্ট প্রতিদিন বাড়তে বাড়তে একটা অস্বাভাবিক পর্যায়ে গিয়ে পৌঁছেছে। আপনি নিশ্চয়ই এই কৃতিত্বে গর্ব অনুভব করতে পারেন। ভারতবর্ষের ১৪ শতাংশ হচ্ছে এই পশ্চিমবাংলায়। ভারতবর্ষের মোট বেকার হচ্ছে ৩ কোটি, তার মধ্যে ৪৫ লক্ষ হচ্ছে পশ্চিমবাংলায়। এই ৪৫ লক্ষ লোকের মধ্যে স্কুল ফাইন্যাল এবং তদূর্ধের সংখ্যা হচ্ছে ২৫ লক্ষ। যারা গ্র্যাজুয়েট এবং তদূর্ধ, তাদের সংখ্যা হচ্ছে ৫ লক্ষ ৭৩ হাজার। এই বেকারি কী কমছে? এই বেকারির নিয়ন্ত্রণ কি থাকছে? না, এই বেকারি প্রতি বছরে ব্যাপক ভাবে বাড়ছে। ১৯৮০ সালে যেটা ছিল ২৫ লক্ষ, সেটা আপনাদেরই হিসাব অনুযায়ী ৪৫ লক্ষে দাঁড়িয়েছে। এদের চাকুরির কি সুযোগ ১৩ বছরে আপনাদের দপ্তরগুলোতে সৃষ্টি করতে পেরেছেন? আপনাদেরই অর্থনীতিতে এটা সৃষ্টি করেছেন, এই প্রশ্ন আমি আপনার কাছে আজকে করতে চাই। তার পাশাপাশি লেবার দপ্তরে আপনি টাকা চাইবেন? তাঁদের এমপ্লয়মেন্ট প্লেসমেন্ট কত? তাঁদের প্লেসমেন্ট গত বছরে প্লেস করেছেন মাত্র ৯,৯৮৪ জন। বামফ্রন্টের আমলে ৭৮ হাজার লোক বন্ধ কারখানার জন্য বেকার, ১০০০০ লোককে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ চাকুরি দিতে পারছে না, এখন কোন ভরসায় ছেলেরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাবে, কোন ভরসায় তাদের নাম লেখাতে বলব? এই ভাবে যদি চলতে থাকে তাহলে ৫০ বছর লেগে যাবে সবাইকে চাকুরি দিতে। পশ্চিম বাংলার লোকেরা ততদিন অপেক্ষা করবেন? তাদের সম্পর্কে কোনও জবাব আপনি এতদিনেও দিতে পারছেন না। সেদিন মুখ্যমন্ত্রীকে বলেছিলাম, তার উত্তরে উনি বলেছেন জয়েন্ট সেক্টরে যাবেন। তা উনি যান না? উনি বললেন ইলেকট্রনিক্স কারখানা করবেন। উনি করুন না? এতদিন পর্যন্ত জয়েন্ট সেক্টরে হাজার কোটি টাকা আপনি ইনভেস্টমেন্ট টোটাল করেছেন, তাতে মোট দু হাজারের বেশি লোকের চাকুরি হবে না। তাহলে কোথায় পশ্চিমবাংলার বেকারদের ব্যাপারে পরিকল্পনা? আর্থ সামাজিক, কেন্দ্রের দায়িত্ব, সামাজিক ব্যবস্থার দোষ — এই সব দিয়ে আর কতদিন, আর কত বছর আপনারা চালাবেন? এ সম্বন্ধে একটা সুস্পষ্ট উত্তর আপনার কাছে আমরা প্রত্যাশা করতে পারি। আপনার কাছে বলতে চাই যে আসলে আপনারা যেখানে এই সমস্ত বিষয়ে ব্যর্থ, সেখানে ব্যর্থতাকে দূর করতে আপনি কিছুই করছেন না, সেটা হচ্ছে স্ট্রাকচারাল প্রবলেম, ম্যানেজমেন্ট ইন পুট। কিন্তু তার মধ্যে ম্যানেজমেন্ট ইন পুট, পরিচালন ক্ষমতা যেটা বিশেষ ভাবে প্রয়োজন সেটা আপনারা দিতে পারেন নি। ফলে শুধু শিল্প পরিচালনার স্বার্থে তা যদি পারতেন তাহলে পশ্চিমবাংলায় একের পর এক পরিচালনায় এই বিপুল পরিমাণে লোকসান দিতে হত না। প্রত্যেকটি সরকারি সংস্থায় আজকে যে লোকসান সেটা দিতে হত না। প্রত্যেকটি জায়গায় ম্যানেজমেন্টের অপদার্থ তার জন্য পশ্চিমবাংলার মূল যে সঙ্কট বিদ্যুৎ, আজকে আপনি বক্রেশ্বরের জন্য এই বছরে টাকা দিতে পারেন নি। আপনি আশা করছেন সোভিয়েত থেকে ঋণ আসবে। সোভিয়েত থেকে ঋণ পাওয়া গেলে যে অর্ডারগুলো আপনি দিয়েছেন, ভেলকে যে অর্ডার দিয়েছেন তা বাতিল করতে হবে, বিশেষ করে গ্যাস টারবাইন যদি রাশিয়া থেকে আসে তাহলে ঐ অর্ডার বাতিল করতে হবে। ডি. সি. পি. এল.-এর বিরুদ্ধে অভিযোগ থাকা সত্বেও রাখা যাবে কিনা তা বলা যাচ্ছে না। সুতরাং বিদ্যুতের ক্ষেত্রে যে ইনফ্রাস্ট্রাকচার ফেলিওর, মানুষকে এটা বিপর্যস্ত করে দিয়েছে। শুধু বিদ্যুতের ক্ষেত্রেই নয়, আমরা আজকে পাশাপাশি রাস্তাগুলোর কি অবস্থা দেখছি? পি. ডব্লু. ডি. কিছুই করতে পারে

নি। আমি কয়েক দিন আগে বাঁশবেড়িয়া হয়ে নবদ্বীপ যাচ্ছিলাম নূতন একটি ব্রিজের উপর দিয়ে। ব্রিজটি তৈরি করা হয়েছে কিন্তু লিঙ্ক রোড এখনও তৈরি হয় নি, সেটা করতে ৩। ৪ বছর লাগবে। তাহলে বলুন শিল্পের অগ্রগতি কিভাবে হবে? কলকাতা শহরকে বিক্রি করে দিয়েছেন পুঁজিপতি, কালোবাজারিদের হাতে।

একদিকে কালোবাজারির বিরুদ্ধে ব্যবস্থা নিতে পারছেন না, কালো টাকার মালিকরা বে-আইনি ভাবে কলকাতার বুকে বাড়ি করে মানুষকে মেরে ফেলেছে, জীবন বিপর্যস্ত করে তুলেছে। আর আরেক দিকে সল্টলেকের মতো জায়গাতে যেখানে মধ্যবিত্ত শ্রেণীর হাতে ছিল, সেখান থেকে এক শ্রেণী কালো টাকার হাতে চলে গেছে। কেন আমরা নগর উন্নয়নের জন্য টাকা দেব। আপনারা যেখানে পৌরসভা থেকে আইন করে বে-আইনি বাড়ি বন্ধ করতে পারছেন না, কেবল ধ্বংসই বাড়ছে মানুষ মরছে, সেখানে আপনারা টাকা চাইছেন কি করে? আপনাদের কোনও নৈতিক অধিকার নেই এই টাকা চাওয়ার। আপনারা চাকুরি দিতে পারছেন না, কলকারখানা খুলতে পারছেন না অতএব আপনাদের এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ আদক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশান বিল এনেছেন তাকে সমর্থন করে দু একটি কথা বলতে চাই। সৌগত বাবু বারে বারে বললেন যে, পূর্ব ইউরোপের ঘটনাতে তিনি খুব খুশি, আমিও বলছি আমেরিকার এই ঘটনাতে আমিও খুব খুশি। ওদের চরিত্র আমরা জানি। এর থেকেই প্রমাণিত হচ্ছে যে, এরা সাম্রাজ্যবাদের পক্ষে এবং তাকে মদত দিচ্ছে। সামন্ততান্ত্রিক দেশে এই ধরণের ঘটনায় আমরা খুব খুশি হব। বক্রেশ্বর নিয়ে অনেক কথা বলেছেন, হলদিয়া নিয়ে অনেক কথা বলেছেন। আপনারা ১০ বছর ধরে এই শিল্পগুলোকে আটকে রেখে দিয়েছেন। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র, হলদিয়া প্রকল্প রাষ্ট্রীয় মোর্চা ক্ষমতায় আসার পরে এটাকে সফল করতে উদ্যোত হয়েছে। এরজন্য আমরা অভিনন্দন জানাই। আপনারা ৪২ বছর ধরে পশ্চিমবঙ্গকে বঞ্চিত করেছেন। আজকে আপনাদের লজ্জা হওয়ার কথা। আপনারা দেশকে শ্মশানে পরিণত করে দিয়েছিলেন। ভারতবর্ষের ১ লক্ষ কোটি টাকার বিদেশি ঋণ আছে এবং তার মধ্যে ২৩২ হাজার কোটি টাকার আভ্যন্তরীণ ঋণ। আপনারাই তো বিদেশি কোম্পানি বোফর্সের কাছ থেকে মাল কিনে ঘুষ নিয়েছেন। রাজীব গান্ধীর আমলেই তো বোফর্সের সাবমেরিন, বিমান প্রভৃতি কিনেছিলেন। যার ফলে রাজীব গান্ধীকে ভারতবর্ষের মানুষ সরিয়ে দিয়েছেন। আগামী দিনে ভারতবর্ষের মানুষ আপনাদের চিহ্ন রাখবে না। গ্রামে গঞ্জে আর আপনাদের স্থান নেই, গ্রামের লোকেরা আপনাদের দালাল বলে জেনে গেছে। আপনারা গত ৪২ বছর ধরে শিল্প, শিক্ষা ক্ষেত্র সর্বত্র বঞ্চিত করেছেন। বৃটিশ আমলে শিক্ষা ক্ষেত্রে ভারতের দ্বিতীয় স্থান ছিল আজকে সেখানে কোথায় গিয়ে পৌঁছেছে আপনারাই দেখুন। তার মধ্যেও শিক্ষা ক্ষেত্রে ভারতবর্ষে যেখানে গড় ৩৬ সেখানে পশ্চিমবঙ্গে ৫০ পারসেন্ট স্কুলে যাচ্ছে। আপনারা ভাবতে পারেন এই দীর্ঘ ৪০ বছরে আপনারা দুর্গাপুর এবং আসানসোলে শিল্প কারখানা করা ছাড়া আর কোথাও কিছু করতে পারেন নি।

[6-20 — 6-30 P.M.]

সৌগত বাবু আজকে স্বপ্ন দেখছেন, রাষ্ট্রীয় মোর্চা সরকার আর কয়দিন হয়েছেন, উনি এর মধ্যেই স্বপ্ন দেখছেন রাতারাতি সব পাল্টে যাবে। যারা ৪২ বছর ধরে দেশকে — রাজত্ব চালিয়ে — শ্মশানে পরিণত করেছিলেন তারা আজকে কয়েক মাসের মধ্যে পাল্টে গেলেন, আমরা গর্ব করে বলতে পারি পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারে আসার পরে যে ভূমি সংস্কার আরম্ভ করেছিলেন — ডাঃ বিধান রায় ভূমি সংস্কার চালু করেছিলেন — আপনারা সেটা প্রয়োগও করেন নি, সেখানে আপনারা কুকুর, বেড়াল, শেয়ালের নামে রেখেছিলেন, আমরা এসে সেটা কার্যক্ষেত্রে প্রয়োগ করেছি। আজকে ভূমি সংস্কারের মধ্যে দিয়ে খাল কাটার মধ্যে দিয়ে আমাদের পশ্চিমবাংলায় খাদ্যৎপাদন বেড়েছে এবং আমাদের মনে আছে যখন আমরা ৫৯তে খাদ্য আন্দোলন করতে গিয়েছিলাম তখন ৮০ জন লোককে পিটিয়ে মেরেছিল তারা, এটা আমরা ভুলিনি। ৬৬ সালে আমরা দেখেছি আপনারা কি খাইয়েছেন, সেখানে আজকে পশ্চিমবাংলার সাধারণ মানুষ জানে এবং বোঝে তারা কি খাচ্ছে। ঐ ধনতান্ত্রিক কাঠামোকে নিশ্চয় আমরা বিশ্বাস করি না, ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ হচ্ছে একটি অঙ্গ রাজ্য, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সেই অবস্থার মধ্যে থেকে আজকে অনেকখানি অগ্রসর হয়েছে। এই কথাটি কিন্তু আজকে অস্বীকার করার উপায় নেই। আজকে রাজ্যের হাতে অধিক ক্ষমতা দেবার কথা হয়েছে, ইন্দিরা গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন সারকারিয়া কমিশন বসিয়েছিলেন, সেই কমিশন অনেক দিন চলেছিল। শেষ পর্যন্ত সারকারিয়া কমিশন হওয়ার পরেও রাজ্যের হাতে কতখানি ক্ষমতা দেওয়া যাবে সেটার ব্যাপারে সুরাহা হয় নি, সেটা আপনারা জানেন। সেই জন্য আমরা মনে করি এই পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার কয়েক বছরে যা করতে পেরেছে সেটা আমাদের গর্ব। সেচ বিভাগের ব্যাপারে আমরা লক্ষ্য করেছি আমাদের গ্রামাঞ্চলে সেচ বিভাগের মাধ্যমে খাল কেটে জমিতে দোফসলী চাষ করা হচ্ছে। আপনারা পঞ্চায়েতের কথা বললেন, রাজীব গান্ধী পশ্চিমবাংলার পঞ্চায়েতের ব্যাপারে প্রশংসা করেছেন, সেদিন আমাদের মাননীয় পঞ্চায়েত মন্ত্রী বিনয় চৌধুরী মহাশয় স্বীকার করেছেন পঞ্চায়েতের মধ্যে দিয়ে আমাদের এখানে কি কি উন্নতি সাধন করা হয়েছে। গ্রামাঞ্চলে রাস্তাঘাট বলুন, স্কুল বাড়ি বলুন, প্রাইমারি স্কুল এমন একটা জায়গাও নেই যেখানে পাকা বাড়ি হয় নি, হাইস্কুল আছে; এই হাইস্কুল বা স্কুল কলেজ আপনাদের আমলে কটা ছিল, সেখানে আজকে কতকগুলি স্কুল হয়েছে সেটা দেখেছেন কি? এবং সেই অনুযায়ী কত ছাত্র সংখ্যা বেড়েছে? আজকে আরও স্কুল কলেজ হওয়া দরকার, আমাদের যে আর্থিক অবস্থা এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা আশা করব আমাদের বামফ্রন্ট সরকার চেষ্টা করবেন যাতে আরও কলেজ এবং স্কুল বাড়ানো যায়, এই কথা বলে আমি এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের অর্থমন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল আমাদের কাছে এনেছেন এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল সম্পর্কে আমাদের মাস্টার মশাই সত্যেন বাবু কতকগুলি কথা বলেছেন। খুব যুক্তিযুক্ত কথা। অ্যাপ্রোপ্রিয়েশন বিল আমরা পাশ করব। আমরা দফাওয়ারি আলোচনা করেছি এবং আমরা বাজেটের সমালোচনাও করেছি। তারপর অ্যাপ্রোপ্রিয়েশন বিলে আপনাকে খরচ করবার অধিকারটা

দেব। মাননীয় অর্থমন্ত্রীকে কিন্তু তার আগে কতকগুলি ব্যাপারে সমালোচনা করব। সমালোচনা করব যে দপ্তর নিয়ে দফাওয়ারি আলোচনা করলাম, তাতে আমরা আপনার কাছে সন্তুষ্ট হতে পারি নি। বিভাগীয় মন্ত্রিমহাশয়ের কাছে যা যা উত্তর প্রত্যাশা করেছিলাম সেই উত্তরগুলি তাঁর কাছ থেকে ব্যর্থ ভাবে পাই নি। সেজন্য কিছু সমালোচনা করব এবং আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলব যে আমরা কোটি কোটি টাকা যে সরকারের মাধ্যম দিয়ে খরচ করবার জন্য তাঁকে অনুমতি দেব সেই টাকা যাতে প্রপারলি ইউটিলাইজড হয়। সেই টাকায় যাতে দুর্নীতি না হয়, যাতে টাকার অপচয় না হয়। কিন্তু যেভাবে টাকার অপচয় হচ্ছে প্রতিটা দপ্তরে দপ্তরে যেটা আমার পূর্বের বক্তা সুদীপ বাবু বলেছেন। বি. ডি. ও. অফিস থেকে আরম্ভ করে রাইটার্স বিল্ডিং পর্যন্ত দুর্নীতিতে ছেয়ে গেছে। এই ব্যাপারে এই সমস্ত জায়গায় দুর্নীতির রোধে আপনাকে সজাগ হতে হবে। আমরা দেখলাম কি — এই বাজেটের ভেতর আমরা দেখলাম পরিকল্পনা খাতের বাইরে যে হেডের টাকা সেই টাকা পশ্চিমবঙ্গের অগ্রগতি, বা পশ্চিমবঙ্গের পরিকল্পনা খাতে বরাদ্দ হয় নি। এইভাবে তো পশ্চিমবাংলার অগ্রগতিকে অব্যাহত রাখা যাবে না। তারপর আমরা শিক্ষায় দেখলাম — মন্ত্রিমহাশয়কে আমি একটু বলি অপারেশান ব্ল্যাক বোর্ডের মতোন একটা সুন্দর পরিকল্পনা, কেন্দ্রীয় সরকারের টাকা, সেই টাকা খরচ করতে পারলেন না। স্কুল বাড়িগুলো নূতন করে তৈরি করতে পারলেন না, রিপেয়ার করতে পারলেন না, রি-কনস্ট্রাকশন করতে পারলেন না, ডিউ টু পঞ্চায়েত। তারপর রুরাল ডেভেলপমেন্টের ক্ষেত্রেও আমরা পঞ্চায়েতকে ভালো ভাবে কাজে লাগাতে পারি নি। এটা স্বীকার করতে হবে আজকে যে এই দপ্তরে দুর্নীতি আছে। এবারে আমি শিক্ষা দপ্তর নিয়ে বলি, মাননীয় মন্ত্রীমহাশয় গরিব মধ্যবিত্ত ছাত্রদের জন্য ১১৪ দিন টার্গেট করে দিয়েছিলেন, কিন্তু কোথাও ২১ দিন, কোথাও বা সামান্য বেশি — এইভাবে প্রাইমারি স্কুলে টাকা যথেচ্ছ ভাবে অপচয় হয়েছে। তারপর দেখুন — সুসংগত শিশু বিকাশ কেন্দ্র একটা রয়েছে, এই সুসংগত শিশু বিকাশ অর্গানাইজেশনের টাকা আসে সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে, ব্যাঙ্কের কাছ থেকে টাকা আসে, এই টাকারও মিসইউজ হয়েছে। এই কথা সি. এ. জি. রিপোর্টে উল্লেখ আছে। পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্টেও উল্লেখ আছে যে কোটি কোটি টাকার অপচয় হয়েছে। আমরা সেই টাকা ইউজ করতে পারি নি। এই জিনিসগুলোর এই টাকা অপচয়ের বন্ধ করবার জন্য নজর রাখতে হবে। এ সবগুলো তো আগে ঠিক করতে হবে। আপনাকে লক্ষ্য রাখতে হবে। সংখ্যাধিক্যের জোরে বাজেট পাশ করিয়ে নেবেন, এতো হয় না। সেজন্য আপনার কাছে আবার বলছি, টাকা খরচা করবার পদ্ধতিটা ঠিক করতে হবে। শিক্ষা দপ্তর শিক্ষা খাতে কোটি কোটি টাকা ব্যয় করেছেন। কিন্তু শিক্ষা দপ্তর সুপারভিশনের জন্য কিছু টাকা ব্যয় করতে পারলেন না। একটা ডিস্ট্রিক্ট ইন্সপেক্টারের পক্ষে সম্ভব সব কিছু দেখা? তাঁর আন্ডারে প্রাইমারি এডুকেশনের সমস্ত কিছু দেখা সম্ভব? এডুকেশন কিভাবে চলছে না চলছে? ডিস্ট্রিক্টে, ডিস্ট্রিক্টে যে স্কুলগুলি রয়েছে সেই সমস্ত স্কুলগুলিতে জিনিসপত্র ঠিক মতোন পৌছালো কি না পৌছালো এগুলো দেখার জন্য কোনও বন্দোবস্ত নেই। স্কুলগুলি ভালো ভাবে চলছে কি না লক্ষ্য রাখতে হবে। এই সব দেখা শোনার জন্য একটা সুপারভিশন টিম তৈরি করতে পারলেন না? এর আগে মাননীয় পার্থ বাবু মন্ত্রী ছিলেন, তিনি সুপারিশ করেছিলেন ডিস্ট্রিক্টে, ডিস্ট্রিক্টে একজন করে অফিসার থাকবেন, তাঁর আন্ডারে সুপারভিশন টিম কাজ করবে।

[6-30 — 6-40 P.M.]

তারা টিচারদের স্যালারি বিল করবে না, প্রভিডেন্ট ফান্ডের বিল করবে না, অ্যাডমিনিস্ট্রেশন কেন না সুপারভিশন করবে না, কারণ ওপরে যারা অফিসার রয়েছে, তাদের গায়ে লাগবে। আজকে সেইজন্য মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমি বলব, এইগুলি আপনাকে দেখতে হবে। শ্রম দপ্তরের বাজেটের দিন আমি বলার সুযোগ পাইনি, সেদিন আমরা দেখেছি, শ্রম দপ্তর পশ্চিমবঙ্গে শ্রমিকদের মনোবল ভেঙ্গে চুরমার করে দিয়েছেন। ইকনমিক রিভিউ কি বলছে, লেবার ইন ওয়েস্ট বেঙ্গল কি বলছে, যেখানে আপনার স্ট্রাইকের সংখ্যা ১৬, সেখানে আপনার লক আউটের সংখ্যা ২১২। আমরা কোথায় এসেছি আজকে? পশ্চিমবঙ্গের শ্রমিকদের লড়াই করবার যে মানসিকতা, সেই মানসিকতাকে আপনারা ১৩ বছরে নষ্ট করে দিয়েছেন। আজকে সেই জন্য লক আউট অনেক বেশি হচ্ছে, একটা একটা করে মিল লিকুইডেশনে চলে যাচ্ছে, লিকুইডেশনে চলে যাবার পর ক্যাপিটালিস্ট গ্রুপ ছোটাছুটি করছে, তারা লিকুইডেশনের মাধ্যমে বড় বড় মিল কিনে নিচ্ছে, নূতন করে এগ্রিমেন্ট হচ্ছে। যেখানে আমরা দেখেছি এক গাঁট জুট তৈরির জন্য যেখানে ৬০ জন শ্রমিক ছিল, আজকে সেখানে ৪৫ জন শ্রমিক কাজ করছে, যার ফলে লেবারদের ওপর ম্যাকসিমাম প্রেসার পড়ছে। লেবারদের প্রভিডেন্ট ফান্ডের টাকা মালিকরা কেন জমা দিচ্ছে না, সেটা দেখার জন্য কেন্দ্রীয় সরকারের দরকার হয় না, এর জন্য রাজীব গান্ধীর সরকার বা ভি. পি. সিং-এর সরকারের দরকার হয় না, এটা রাজ্য সরকার নিজেই করতে পারে। আজ শ্রমিকরা কেন লড়াই করতে পারছে না? আজ কেন শ্রমিকরা ধর্মঘট করতে পারছে না? আর আজ আপনার সেই স্বাস্থ্য ও শ্রম দপ্তরের জন্য টাকা দিতে হবে! আজকে কেন্দ্রে বন্ধু সরকার এসেছে, খুব ভাল কথা, তারা বলছেন — আমরা কৃষি ঋণ মকুব করব। কৃষি ঋণ মকুব করা, না করা নিয়ে আজ বিতর্ক, জটিলতা দেখা দিচ্ছে, যার ফলে আজ পশ্চিমবঙ্গের চাষাবাদ বন্ধ হতে চলেছে। কৃষি ঋণ মকুব করা নিয়ে আজ কৃষকরা কেন্দ্রের দিকে তাকিয়ে আছে, আজকে তারা কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে লোন পাচ্ছে না, ন্যাশন্যাল ব্যাঙ্ক থেকে লোন পাচ্ছে না, কৃষি ঋণ মকুবের ব্যাপারে তারা একটা অসহায় অবস্থার মধ্যে পড়ে আছে। আপনারা বক্রেশ্বর, হলদিয়া দেখিয়ে বেকার যুবকদের আর কতদিন প্রলোভন দেখাবেন। পশ্চিমবঙ্গে ১৩ বছরে আপনারা কি করতে পারলেন। সৌগত বাবু যেটা বলেছেন — পশ্চিমবঙ্গে আজ ৪৫ লক্ষ বেকার আছে — যদি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে এই বেকার সমস্যার সমাধান আপনি করেন, তাহলে কত বছর আপনার লাগবে, আর প্রতি বছর কত বেকার সংখ্যা আপনার কত বাড়ছে। আপনারা বলেন — পশ্চিমবঙ্গের অবস্থা কংগ্রেস খুব খারাপ করে দিয়ে গেছে, এই সব কথা বলে আপনারা আর কতদিন চালাবেন। এবার খাদ্য দপ্তরের কথা বলি, আপনাদের দেওয়ালের লেখা এখনও পর্যন্ত আছে, মুছে যায় নি, এবং এই ব্যাপারটা খাদ্য দপ্তরের বাজেটের দিনও আমি বলেছিলাম। গ্রামে গঞ্জে, সভা, মিটিং করে ভোটের আগে আপনারা বলেছিলেন — ১৪টি নিত্য প্রয়োজনীয় দ্রব্য একই দামে, সারা ভারতবর্ষে সরবরাহ করতে হবে — আপনারা তখন ভাবেন নি, পশ্চিমবঙ্গে সরকারের নিজস্ব সরকার কোনওদিন কেন্দ্রে থাকবে, এবং ভাবতে পারেন নি বলেই এইসব অবাস্তব কথাবার্তা আপনারা তখন বলেছিলেন। জুট শিল্প আধুনিকীকরণের কোনও আওয়াজ আজকে আপনাদের নেই, এই নিয়ে গতকাল আমরা

একটা রেজুলিউশন পাশ করেছি। আপনাদের বন্ধু সরকারের মন্ত্রী অজিত সিংহ সেদিন পরিষ্কার ভাবে বলে দিয়েছেন গভর্নমেন্ট আন্ডারটেকিং শিল্পগুলির মধ্যে ৪৮টা শিল্প লসে রান করছে। তার ভেতর লস ৪৫টায়, ৩টায় প্রফিট। ৬টি জুট মিল ন্যাশন্যালাইজড হয়েছে, এই ৬টি জুট মিলের লস বর্তমানে ৫৫ কোটি ৭৯ লক্ষ টাকা। কি করে সরকার চালাবেন? পাবলিক আন্ডারটেকিং-এ গভর্নমেন্টের লস বেড়ে যাচ্ছে। ৪২ বছর ধরে আপনারা মানুষকে শিখিয়েছেন কাজ করতে হবে না, বেশি টাকার কথা বল আর কাজ কম কর, বোনাস চাও। আজকে এই জিনিস আপনাদের ঘাড়ে চেপে বসেছে। অর্থমন্ত্রীকে বলি স্বাস্থ্য দপ্তরের ব্যয় বরাদ্দ বাড়িয়ে দিয়েছেন, আপনি বলুন এর জন্য কি কেন্দ্রীয় সরকারের আইনের দরকার হয়— ঝাড়গ্রামে প্রসূতি মা সন্তান প্রসব করার পর তার সন্তানের মুখ দেখতে পেল না, কুকুরে তার সন্তানকে ভক্ষণ করল। এরজন্য কি কেন্দ্রীয় সরকারের সহযোগিতার দরকার হয়? হাওড়ায় প্রান্তিক মুখার্জি পুলিশের গুলি খেল, হাওড়া হাসপাতাল রক্ত দিতে পারল না বলে প্রান্তিক মুখার্জি মারা গেল। এর জন্য কি কেন্দ্রীয় সরকারের সাহায্যের দরকার হয়? এর জন্য কি রাজীব গান্ধীর সহানুভূতির দরকার হয়? অপদার্থতায় অকর্মন্যতায় গোটা দপ্তর ছেয়ে গেছে। পশ্চিমবঙ্গ সরকার অকর্মন্যতায়, ক্লিবত্বে, জড়ত্বে পরিপুষ্টতা লাভ করেছে। সেই দপ্তরের খরচ অনুমোদন করার জন্য অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন, আমরা সেই বিল অনুমোদন করতে পারি না। হাই প্রাইস রাইজ সম্বন্ধে খাদ্য মন্ত্রী মাঝে মাঝে এসে বিবৃতি দেন এবং বলেন যে কেরোসিনের কোনও লাইন নেই। আপনি যে কোনও জায়গায় চলুন, কেরোসিনের লাইন আছে কিনা বলবেন। আজকে অ্যাসিওরেন্সের বই পেয়েছি, ১৯৮৪ সাল থেকে আপনারা ৪০৯ টি অ্যাসিওরেন্স দিয়েছেন, ফুল ফিল করেছেন মাত্র ১০০টি, অর্ধেক ফুল ফিল হয়েছে ৭২টি। আপনারা হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ারে ৮১টি অ্যাসিওরেন্স দিয়েছিলেন, ফুল ফিল করেছেন মাত্র ১৭টি। মন্ত্রীরা বিধানসভায় সদস্যদের কাছে যা অ্যাসিওরেন্স দেন সরকারের তরফ থেকে সেই অ্যাসিওরেন্স রাখতে পারেন না। তাহলে কোথায় যাবে জনগণ, কার কাছে বলবে? মিঃ স্পিকার, স্যার, আজকে আমার একটা প্রশ্ন ছিল, সেই প্রশ্নের মুখ্যমন্ত্রী উত্তর দিয়েছেন। আমি জিজ্ঞাসা করেছিলাম ১৯৮৫ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৯০-৯১ সালের জানুয়ারি পর্যন্ত নদীয়া জেলায় মোট কতজন মানুষ খুন হয়েছে এবং এই খুনের ঘটনায় জড়িত মোট কতজন ব্যক্তির শাস্তি হয়েছে, উনি উত্তর দিয়েছেন ৫৭১ জন মানুষ খুন হয়েছে। তারপরেও কি সেখানে বলতে হবে পশ্চিমবঙ্গের স্বরাষ্ট্র দপ্তর ভাল ভাবে চলছে এবং তার জন্য টাকা দাও? গত বছর ৯ই এপ্রিল আমি একটা প্রশ্ন করেছিলাম, মুখ্যমন্ত্রী উত্তর দিয়েছিলেন পশ্চিমবঙ্গে ১৯৭৭ সালের জুন মাস থেকে ১৯৮৮ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত মানুষ খুন হয়েছে ১৭ হাজার ৯৪৪ জন। এরপরেও কি বলতে হবে পশ্চিমবঙ্গের চেয়ে আসাম উত্তর প্রদেশের অবস্থা খারাপ? আমরা পশ্চিমবঙ্গের নাগরিক পশ্চিমবঙ্গের মানুষ হয়ে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীকে খুনী আসামীর কাঠ গোড়ায় দাঁড় করাতে চাই। আপনারা ৮১ জন মানুষকে জেল হাজতে পিটিয়ে মেরেছেন। হাওড়াতে একজন ছেলেকে জেল হাজতে পিটিয়ে মেরেছেন, তার জন্য সেই পুলিশ অফিসারের শাস্তি হয়েছে। এরপরেও কি পুলিশ বাজেটে আমাদের টাকা দিতে হবে? ১৯৭৬ সালে করুণাকরণ, কেরালার মুখ্যমন্ত্রী, রাজন নামে একটা ছেলেকে জেল হাজতে পিটিয়ে মারা হয়েছিল বলে পদত্যাগ করেছিলেন। পশ্চিমবঙ্গে ৮১ জন মানুষ যে জেল হাজতে মারা গেল তার জন্য কি মুখ্যমন্ত্রী পদত্যাগ করবেন? আপনি বলছেন

সরকারি কর্মচারিদের গালাগাল করবেন না, পুলিশকে গালাগাল করবেন না। আপনি নীলকণ্ঠ হয়ে বসে আছেন, আপনার বয়স হয়েছে, কানে কম শুনছেন, ২ দিন বাদে তো আমাদের কথা শুনতে পাবেন না।

[6-40 — 6-50 P.M.]

আপনাদের কিছু অসুবিধা নেই। এবারে পরিবহন দপ্তরে আসুন। মাননীয় মন্ত্রী মহোদয় বলেছিলেন ট্রামের ব্যবস্থা আসতে আসতে অবলুপ্তির পথে চলে যাবে। কলকাতার ৩০০ বছরে পশ্চিমবঙ্গের মানুষকে নূতন কিছু দেবার প্রতিশ্রুতি আপনারা দিতে পারলেন না। অথচ কলকাতার ট্রামওয়েজকে আপনারা তুলে দেবার কথা বললেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী এবং মন্ত্রী সভার অন্যান্য সদস্যদের জিজ্ঞাসা করতে চাই, আপনারা কি কলকাতা শহরের ফুটপাতগুলিকে হকার মুক্ত করতে পেরেছেন? পশ্চিমবঙ্গের যান জট সমস্যার সমাধান করতে পেরেছেন? লঞ্চ দিয়ে যারা কলকাতা শহরে যাতায়াত করে তারা সকলেই জানেন যে, এই লঞ্চ ঘাটের রাস্তাটি অতি সংকীর্ণ হয়ে আছে। এটাকে আপনারা বাড়াতে পেরেছেন? বৃদ্ধ, শিশু, মহিলাদের ট্রাম তুলে দিলে অবর্ণনীয় দুর্দশা হবে, এই কথা কি আপনি একবারও ভেবে দেখেছেন? আপনি ট্রাম তুলে দেবার কথা ভাবছেন কেন? পাবলিক বাসগুলিকে রাষ্ট্রীয় পরিবহনের অন্তর্ভূক্ত যখন করতে পারবেন তখন এই সব কথা চিন্তা করবেন। এই পাবলিক বাস পরিবহন ব্যবস্থা পশ্চিমবঙ্গকে বাঁচিয়ে রেখেছে, এই কথা আপনাদের অস্বীকার করার উপায় নেই। মাননীয় অর্থমন্ত্রী এই যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন, এই বিল পাস হবে। এর জন্য আমরা দফাওদারি আলোচনাও করেছি। শেষে সেই সব বাজেট পাসও হয়েছে। কিন্তু আমি এই মৎস্য দপ্তর সম্বন্ধে দু একটি কথা বলতে চাই। মৎস্য দপ্তর রাষ্ট্রপতি পুরষ্কার পেয়েছে। আর কিরণময় বাবু ঘরে ভিতরে অ্যাকোয়ারিয়াম করেছেন। তাতে কালার্ড লাল জল করার ব্যবস্থা আছে মার্কসবাদী কমিউনিস্টদের সন্তুষ্ট করার জন্য। তাতে টাইগার ফিস, আর কিসিং ফিস আছে। দুটি মাছ এসে নিজেদের মধ্যে কিস করছে। গরিব মধ্যবিত্তরা মাছের চুমুক খাবে, মাছ খেতে পারবে না। এই সংবাদ উনি রাখেন না। ডিম চাষে পশ্চিমবঙ্গ প্রথম, কিন্তু মৎস্য উৎপাদনে ১৩তম স্থানে রয়েছে। আমি তাকে চ্যালেঞ্জ করে বলছি, এই অবস্থায় পশ্চিমবঙ্গ আছে। অ্যাপ্রোপ্রিয়েশন বিল পাস হবে আইন অনুযায়ী এবং খরচও করবেন দফাওয়ারি। আমরা এই খরচ করার বিরোধী, এই খরচ অপচয়, মিস ইউজ অব মানি হবে। সমস্ত দিক দিয়ে গভর্নমেন্টের করাপশান বেড়ে গেছে। তাই এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করলাম। ধন্যবাদ।

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখানে উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। বিরোধী পক্ষ স্বাভাবিক ভাবেই একে সমর্থন করতে পারছেন না। পারছেন না এই কারনে যে, পশ্চিমবাংলায় কৃষি, শিল্প, স্বাস্থ্য, পানীয় জল, রাস্তা ঘাট ইত্যাদির যে উন্নতি ধীরে ধীরে হচ্ছে এই সীমিত ক্ষমতার মধ্যে, সেটা ওরা কিছুতেই সহ্য করতে পারছেন না। ওদের আমলে মানুষ যখন ভূমি সংস্কারের দাবি করত তখন সেই মানুষগুলিকে ওরা জেলখানায় ভরে লাঠি পেটা করতেন। পশ্চিমবাংলায় ভূমি সংস্কার সারা ভারতবর্ষে মডেল হিসাবে স্বীকৃত হচ্ছে, সেটা ওদের চোখে পড়ছে না।

পশ্চিমবঙ্গের মানুষ যখন ওদের কাছে খাদ্য চাইতে গিয়েছিল তখন ওরা ৮০ জন মানুষকে গুলি করে হত্যা করেছিল। আজকে পশ্চিমবঙ্গে মাঠে মাঠে সবুজ দেখা দিয়েছে। প্রতি মাসে নূতন ধান উঠছে এবং কৃষক নবান্ন করছে। ওরা বিদ্যুৎ এবং কেরোসিন তেলের জন্য চিৎকার করছে। ওরা ভুলে গেছে যে ওদের সময়ে যখন ছাত্ররা কেরোসিন তেলের জন্য দাবি করেছিল তখন ওরা গুলি করে ছাত্রদের হত্যা করেছিল। স্বাভাবিক ভাবে ওদের কাছে এটা গাত্রোদাহ হবেই। ওদের আমলে কিছু আমলারা এই বাজেটের টাকা পয়সা খরচ করত। কিন্তু পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার এই বাজেটের টাকা গ্রামের পঞ্চায়েতের হাতে তুলে দিয়েছে। গ্রামের মানুষ এই টাকা খরচ করতে পারছে। তারা নিজেরা নিজেদের কাজের উন্নয়ন করার জন্য এই টাকাগুলি যথাযথ ভাবে খরচ করছে। ওদের সময়ে ওরা নিজেরাই এই টাকা ব্যয় করত ফলে গ্রামের মানুষ কিছু জানতে পারত না। আজকে পঞ্চায়েতের কাছ থেকে মানুষ জানতে পারে যে গ্রামের উন্নয়নের জন্য কত টাকা আসছে, কত টাকা খরচ হচ্ছে। এসব কারণে তাদের গাত্রোদাহ হচ্ছে এবং স্বভাবতই তারা এটা পাশ করতে পারছে না। আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি যে তিনি পরিকল্পনা খাতে বরাদ্দ বেশি করেছেন। এটা ওদের আমলে ছিল না। এটা একটা নজির হিসাবে আনতে চেষ্টা করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি পন্ডিত মানুষ, আপনার অভিজ্ঞতা আছে, আপনি বিশেষজ্ঞ। আমি আপনাকে কয়েকটি কথা এখানে বলতে চাই। পঞ্চায়েতে যে খরচ হয় সেগুলি আমরা জানতে পারি, বুঝতে পারি। কিন্তু আপনার বিভিন্ন দপ্তরগুলি যে টাকা পয়সা খরচ করছে সেই টাকার হিসাব আমরা বুঝতে পারি না যে কত ব্যয় হল। জেলাগুলিতে যে বিভিন্ন দপ্তরগুলি আছে সেখানে কি ভাবে সেই টাকাগুলি ব্যয় করছে সেটা আমরা বুঝতে পারি না। এলাকার উন্নয়নের ব্যাপারে যখন সেই সব দপ্তরগুলিতে যাই তখন সেই দপ্তরগুলি থেকে এক কথায় বলে দেয় যে টাকা আসে নি। আবার টাকা এলে সেই টাকা কোথায় খরচ হচ্ছে সেটা আমরা জানতে পারি না। কাজেই পঞ্চায়েতের মতো দপ্তরগুলি কত টাকা পাচ্ছে এবং কত টাকা কোন খাতে খরচ করবে তার একটা লিস্ট দপ্তরগুলিতে টাঙ্গিয়ে দেওয়ার ব্যবস্থা করলে আমাদের বুঝতে সুবিধা হয়। এই দপ্তরগুলিতে সাধারণ মানুষ যখন নানা উন্নয়ন মূলক কাজের জন্য যায় তারা বুঝতে পারে না যে কি কি খাতে টাকা এল, কত টাকা এল এবং কোথায় কি ভাবে সেটা খরচ হবে। আমরা জনপ্রতিনিধিরাও এই দপ্তরগুলির কাছে কোনও হিসাব-নিকাশ পাই না।

আর একটা কথা আপনাকে বলতে চাই। এই টাকাগুলি যে ভাবে দিচ্ছেন সেটা সব সময়ে ঠিক মতো ব্যয় হচ্ছে না। আমরা সব সময়ে শুনছি যে তারা টাকা ঠিক মতো পাচ্ছে না। আপনি পন্ডিত মানুষ, আপনার অভিজ্ঞতা আছে, সে জন্য আমি আপনার কাছে একথা বলতে চাই যে এই টাকাটা ৩ মাস পর পর দিলে ভাল হয়। কারণ ৩ মাস পর পর টাকা পেলে তারা ধীরে ধীরে কাজটা করতে পারে। অনেক ক্ষেত্রে দেখা যায় যে বছরের শেষের দিকে টাকা আসে। সেই সময়ে টাকাটা ঠিক মতো খরচ করা যায় না। তখন তাড়াহুড়ো করে খরচ করা হয়। এতে কাজগুলি ঠিক মতো করা যায় না। কাজেই এই জিনিস যাতে না হয়, সময় মতো যাতে টাকা পাওয়া যায় সেটা আপনি দেখবেন।

আর একটা অনুরোধ আপনার কাছে রাখব। আমাদের ভারতবর্ষ স্বাধীন হওয়ার পর

থেকে দীর্ঘদিন পর্যন্ত ওরা শাসন ব্যবস্থায় থাকার ফলে ঘুষ, দুর্নীতি ইত্যাদি পাহাড় সৃষ্টি করে গেছেন। আমাদের পশ্চিমবঙ্গ ভারতবর্ষের বাইরে নয়। তবে ওদের আমলে থেকে এখন অনেক পরিবর্তন হয়েছে, অনেক পরিচ্ছন্ন হয়েছে, সাধারণ মানুষ অনেক সচেতন হয়েছে, তারা হিসাব-নিকাশ বুঝতে পারে, তারা আদায় করতে পারে। আজকে বিভিন্ন দপ্তরে, পঞ্চায়েতে যে টাকা খরচ করছে সেগুলি চেক আপ করার ব্যবস্থা করবেন। আর সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবসদের জন্য জন শিক্ষা ইত্যাদি খাতে যে সমস্ত টাকা খরচ করা হয়, এই দীন-দরিদ্র মানুষগুলির সাহায্যের টাকাগুলি যথাযথ ভাবে খরচ হচ্ছে কিনা এগুলি দেখবেন। আগামী দিনে এগুলি চেকআপ করে যাতে ভাল ভাবে করতে পারেন তার ব্যবস্থা করবেন।

[6-50 — 7-00 P.M.]

আগামী দিনে আপনি এই সব চেকআপগুলো আর একটু ভাল ভাবে যাতে করতে পারেন তার চেষ্টা করবেন। সময় মতো বাজেটের ব্যয় বরাদ্দ বিভিন্ন দপ্তরগুলোকে দেবেন, এই আশা রেখে, এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তুহিন সামন্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংখ্যাধিক্যের ভোটে বাজেটের ব্যয় বরাদ্দ ইতি মধ্যে পাশ হয়েছে। অ্যাপ্রোপ্রিয়েশন বিলে খরচের যে দাবি, তাও সংখ্যাধিক্যের ভোটে সেটাও পাশ হয়ে যাবে। কিন্তু অত্যন্ত দুঃখ, বেদনার সঙ্গে যদি এই কথা ভাবি, আমরা কোথায় চলেছি, আমরা কী প্রকৃত মানুষের আশা আকাঙ্খা পূরণ করতে পারছি? ১৯৭৭ সালের আগে যারা এদিকে ছিলেন এবং ১৯৭৭ সালের পরে যারা আজকে সংখ্যাধিক্যে আছেন, যারা দুর্নীতি মুক্ত প্রশাসনের কথা ভাবতেন, যারা গরিব মানুষের কথা ভাবতেন, তাদের মধ্যে এখন কিছু কিছু মানুষ আছেন, যারা ত্যাগী ছিলেন, নিশ্চয়ই আমি তাদের কী জিজ্ঞাসা করতে পারি ১৯৭৭ সাল থেকে ১৯৯০ সাল পর্যন্ত এই ১৩ বছরে আমরা কত হাজার কোটি টাকা বরাদ্দ করেছি? এবং তার অনুমোদন দিয়েছি? তারপর পশ্চিমবাংলায় তারা কী করতে পেরেছেন? আমি অর্থমন্ত্রীকে বলি, তিনি নিশ্চয়ই তাঁর মেমারিকে রিকল করবেন, ১৯৭৭ সালে ৩৬ দফা কর্মসূচি নিয়ে জ্যোতি বাবু সেদিন রেডিওতে বলেছিলেন দুর্নীতি মুক্ত প্রশাসন করব, গ্রামের মানুষকে এক টাকা কিলো দরে চাল খাওয়াব। জ্যোতি বাবু আরও বলেছিলেন, বেকার যুবকদের ক্ষেত্রে এবং তাদের কর্ম সংস্থানের ক্ষেত্রে আমরা সরকার, আমরা সরকার গঠন করলে আমরা নূতন পদক্ষেপ গ্রহণ করব। শিল্পের ক্ষেত্রে নূতন পদক্ষেপ গ্রহণ করব যাতে শিল্প, কারখানা গড়ে উঠতে পারে। দেশের মানুষ আমাদের একবার বিশ্বাস করে দেখুন। আমরা যদিও জানি কমিউনিস্টরা একবার ক্ষমতায় এসে সহজে ক্ষমতা থেকে সরে যেতে চায় না। ক্ষমতায় থাকার জন্য যে পদ্ধতি অবলম্বন করা দরকার, তা তারা করেন। দেশের মানুষের অমোঘ শক্তি কখনও কখনও তাদের সেই স্বপ্নকে ভেঙে দেয়, তারা বলেছিলেন ভূমি সংস্কারের ক্ষেত্রে তারা আমূল সংস্কার করবেন। আমার বলতে ইচ্ছা করে, পথিক তুমি কী পথ হারাইয়াছ? অর্থমন্ত্রী তিনি শিক্ষিত মানুষ, তিনি বোঝেন হোয়াট ইজ দি রিয়েল স্টেট অফ অ্যাফেয়ার্স ইন ওয়েস্ট বেঙ্গল পশ্চিমবঙ্গের বর্তমান অবস্থা কী? আগামী প্রজন্মের কাছে আমরা কী বলব? সংখ্যাধিক্য ভোটে যেন তেন প্রকারেন ক্ষমতা

দখল করে রাখতে চান, কিন্তু ভবিষ্যত প্রজন্মের কাছে আমাদের সকলকে কৈফিয়ত দিতে হবে। আপনারা ভূমি সংস্কার করবেন বলেছিলেন, বর্গাদারদের স্বার্থ রক্ষা করবেন বলেছিলেন। অপারেশন বর্গার নামে কিছু বর্গাদারের স্বার্থ রক্ষিত হয়েছে, কিন্তু পশ্চিমবাংলার গণতান্ত্রিক গরিব মানুষ, ক্ষুদ্র চাষী, তারা কংগ্রেস করে বলে অপরাধ, তাদেরকে জমি থেকে উচ্ছেদ করা হয়েছে, এই অন্যায়ের প্রতিবিধান কে করবে? এরা বলছেন, রায়তি ব্যবস্থা দিয়েছেন গ্রামে গঞ্জে। আমাদের কাছে এই রকম খবর আছে, বলতে পারেন, কতজন লোককে পাট্টা দিয়েছেন? তারা পাট্টা দেন নি। কারণ আপনারা সবটাই রাজনীতি করার জন্য করেন।

কারণ তাদের নিয়ে রাজনীতি করার জন্য তাদের চাষ করার মৌখিক পারমিশন দিচ্ছেন, পাট্টা দিচ্ছেন না। তারা কেউ যদি আপনাদের সঙ্গে মিছিল, মিটিং না করে, আপনাদের ভোট না দেয়, তাহলে তাকে বাদ দিয়ে আর একজনকে সেই জমি দিয়ে দেবার সুযোগ করে রেখেছেন। ফলে পশ্চিমবঙ্গের যে ভূমি সংস্কার নিয়ে আপনারা এত কথা বলেন, সেটা ত্রুটিপূর্ণ ভূমি সংস্কার। সার্বিক ভূমি সংস্কার হয় নি। আপনারা একটা কথা প্রায়ই বলেন, "ভূমি সংস্কার হলে, সব হবে"। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা ব্লকে যদি ১০ হাজার পরিবার থাকে তাহলে তার মধ্যে ৫ হাজারই হচ্ছে ভূমিহীন পরিবার। আর যে ৫ হাজার পরিবারের ভূমি আছে তাদের মধ্যে সাড়ে তিন হাজারই খুবই সামান্য ভূমির মালিক। কোনও একটা ব্লকে ৭৫ বিঘার ওপরে একজনও জমির মালিক খুঁজে পাওয়া যায় না। একটা ব্লকে বড় জোর ১০০ জনকে পাওয়া যায় যাদের ৫০ থেকে ৭৫ বিঘা জমি আছে। আপনারা বার বার চিৎকার করেন, ভূমি সংস্কার করে ভূমি সমস্যার সমাধান করা যায়। অথচ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমির একটা সীমাবদ্ধতা আছে। একটা ব্লকে ৫ হাজার, ১০ হাজার পরিবারের মধ্যে যে জমি আছে সেই জমি কি সবাইকে বন্টন করা যায়? ল্যান্ড সিলিং-এর ফলে, ভূমি সংস্কার হওয়ার ফলে — ১ম ও ২য় ভূমি সংস্কার আইন কার্যকর হবার পর তৃতীয় ভূমি সংস্কার আইন কার্যকর হবার পর আগামী দিনে এক একটি পরিবারের হাতে মাত্র ১২ থেকে ১৩ বিঘা জমি থাকবে, তার চেয়ে বেশি থাকবে না। পারবেন একটা ব্লকের সমস্ত ভূমিহীনকে জমি দিতে? কোনও সরকার পারবে? কোনও প্রশাসন পারবে? পারবে না, কারণ জমির সীমাবদ্ধতা আছে। জমি ইলাস্টিক নয়, সব লোককে জমি দেওয়া যায় না। দিতে পারবেন না। একটা ব্লকের ৫/৭ হাজার পরিবারের মধ্যে জমি বন্টন করার পরেও দেখা যায় বহু মানুষ সেখানে ভূমিহীন আছে। শুধু মাত্র রাজনৈতিক স্লোগান এবং ভাষণ দিয়ে দেশের মানুষের মধ্যে বিভ্রান্তি সৃষ্টি করা ছাড়া আর কিছুই হয় না। আজকে আপনারা ভূমি সংস্কারের নামে যে সব কথা বলেন সেগুলি গল্প কথা ছাড়া আর কিছুই নয়। আপনাদের কোনও সদিচ্ছা নেই, প্রকৃত কমিউনিস্টদের কিছু কিছু সদিচ্ছা থাকে, কিন্তু আপনাদের মধ্যে সেই সদিচ্ছা দেখলাম না। দেখলাম না বলেই যে গরিব মানুষরা আপনাদের জন্য মিছিল করেছে তারা আজ হতাশায় ভুগছে। [illegible] পক্ষে মূলত মার্কসবাদী কমিউনিস্ট পার্টি গ্রামে-গঞ্জে দীর্ঘ দিন ধরে যে প্রতিশ্রুতি দিয়ে ছিলেন, তা তাঁরা পালন করতে পারেন নি। আপনারা পঞ্চায়েতের কথা বলেন। সারা ভারতবর্ষের মানুষ, এমন কি রাজীব গান্ধী পর্যন্ত প্রশংসা করেছে, এই কথা বলেন। কিন্তু তাঁরা কিসের প্রশংসা করেছেন? তাঁরা পঞ্চায়েত সিস্টেমের প্রশংসা করেছেন। যে সিস্টেম বা যে আইন আমরা করেছিলাম। আমরা কেন

করেছিলাম? আমরা এই কারণে করেছিলাম যে, পশ্চিমবঙ্গে সুষ্ঠু ভাবে পঞ্চায়েত ব্যবস্থা চলবে। কিন্তু আমরা সেটা চালু করতে পারি নি, আমরা আশা করেছিলাম — ৭৭ সালের পর আমরা আশা করেছিলাম মার্কসবাদী কমিউনিস্ট পার্টি সরকারে এসে আগামী দিনে আমাদের একটা ভাল প্রশাসন দেবেন। ওঁরা গরিব মানুষের উপকারের কথা বলেন, তাদের জন্য দরদ দেখান, তাই দেশের মানুষ আশা করেছিল ওঁরা পঞ্চায়েত সহ প্রশাসনকে সুষ্ঠু ভাবে চালাবেন। কিন্তু আজকে পঞ্চায়েত-এ কি অবস্থায় চলছে? ম্যাকসিমাম মেজরিটি নিয়ে ক্ষমতায় এসে ওঁরা কি করলেন? আই. আর. ডি. পি., এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি. প্রভৃতি প্রতিটি প্রকল্পই কেন্দ্রীয় সরকারের প্রকল্প। সেই প্রকল্পগুলির ক্ষেত্রে এখানে পঞ্চায়েতের মাধ্যমে আপনারা কি কর্মসূচি গ্রহণ করেছেন? আজকে আপনারা পঞ্চায়েতের ঘাড়ে সব কিছু চাপিয়ে দিয়েছেন। একটা পঞ্চায়েত সেচ দেখবে, ট্যাক্স দেখবে, বিদ্যুৎ দেখবে, শিক্ষা দেখবে। এমন কোনও জিনিস নেই যা পঞ্চায়েতের ওপর চাপানো হয় নি। এই বোঝা বইবার ক্ষমতা তাদের আছে কি?

[7-00 — 7-10 P.M.]

বহু পঞ্চায়েত আছে যাদের এখন বাড়ি নেই। পঞ্চায়েতের অফিস সেই অফিসের একমাত্র কর্মচারী সরকারি কর্মচারী মাননীয় অর্থমন্ত্রীকে বলব যে পঞ্চায়েত ব্যবস্থার যদি শক্তিশালী করতে চান তাহলে তাদের অফিসটাকে ঠিক করতে হবে। শুধু মাত্র একটা সেক্রেটারি দিয়ে কাজ চলবে না। আরও স্টাফ নিয়োগ করতে হবে। তাদের রেকারিং এক্সপেন্ডিচার তার জন্য বন্দোবস্ত করতে হবে। গোটা রাইটার্স বিল্ডিংসের এক একটা দপ্তরে হাজার হাজার কর্মচারী থাকা সত্ত্বেও যেখানে প্রশাসন গতিশীল নয়, একটা পঞ্চায়েত শুধু মাত্র ক্যাডার দিয়ে এই পঞ্চায়েত রাজকে কি করে চালাবেন? চলবে না। পঞ্চায়েতের মাধ্যমে ক্যাডার পোষণ করা হয়। নূতন বিত্তশালী ব্যক্তি সৃষ্টি করা ছাড়া গ্রামের গরিব মানুষদের সেবা করা হয়? আজকের রাজনীতি হচ্ছে পাইয়ে দেবার রাজনীতি। ১৩টি বছর অতিক্রান্ত হয়ে গেল জি. আরের টাকা রিলিফ, জমির লোভটা দেখালে আই. আর. ডি. পি., এন. আর. ই. পি.-র লোভ দেখালে আজকে টাকা দিলে তাদের সমর্থন পাবে। সেজন্য সেটাকে নিবদ্ধ রাখা হয়। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে পঞ্চায়েত রাজের যে পঞ্চায়েত ব্যবস্থার আইন আমরা প্রণয়ন করে গিয়েছিলাম সেই আইন ভাল হওয়া সত্ত্বেও এদের হাতে পড়ে নষ্ট হয়ে গেছে। আগামী দিনে এর জন্য মানুষের কাছে এদের জবাব দিতে হবে। যে পঞ্চায়েতের কথা ওঁরা বললেন এ পঞ্চায়েত সে পঞ্চায়েত নয়। পলিসির কথা ভাবতে হবে, সমস্ত জিনিসগুলিকে দেখতে হবে। এত হাজার কোটি টাকা, দেশের মানুষের টাকা খরচ করছে তাদের কি ভালটা হয়েছে। স্বাস্থ্যের কথায় আসি, হাসপাতালে একটা জীবন দায়ী ওষুধ নেই, স্যালাইনের ব্যবস্থা নেই, এক্সরে নেই রোগীরা চিকিৎসা পায়? আজকে সেন্ট্রাল স্টোর পুড়ে যায়, সেন্ট্রাল স্টোরে ওষুধ চুরি হয়ে যায়। প্রশান্ত বাবু জ্যোতি বাবু বলেন স্বাস্থ্য ব্যবস্থার এই রকম অবস্থা ভাবা যায় না। আপনারা করবেন, দেশের মানুষ দেখবে, আমরা আপনাদের কাছ থেকে শিখব, আগামী দিনে আপনাদের শেখানো জিনিস কাজে লাগবে। আপনারা কি শিখিয়ে গেলেন? দুর্নীতি, স্বজনপোষণ, আর বাগাড়ম্বর ছাড়া আর কিছু নেই। ১৯৭৭ সালে শিল্প স্থাপনের কথা

বলেছিলেন। আজকে টাটা, বিড়লার বিরুদ্ধে বলছেন, টাটা, বিড়লা যে আসে আসুক, জ্যোতি বাবু জাপান ইউরোপ থেকে লোক নিয়ে এসে শিল্প করুন, নূতন পদক্ষেপ নিন, শুধু হলদিয়া করে পশ্চিমবঙ্গের সমস্যার সমাধান হবে। শিল্প হবে কি করে? সেখানে পরিবেশ নেই, যেখানে চটকলের মালিকরা মার খায়, মারা যায়, পরিবেশের অভাব। যেখানে বিনোদ মেহেতো খুন হয় ও. সি. খুন হয় পুলিশের লোকের নিরাপত্তা নেই সেই দেশে কোন মানুষ হাজার হাজার কোটি টাকা খরচ করতে আসবে? শিল্প হয় না। শুধু তাই নয় শিল্প ক্ষেত্রে যে কারখানাগুলি ছিল অনেক কারখানা বন্ধ হয়ে গেছে। চাঁদার জুলুম মাসের শেষে চাঁদা দিতে না পারলে পুলিশের ব্যবস্থা করার জন্য খরচ করতে হয়। ফ্যাক্টরি জাহান্নামে যাক, দেশ জাহান্নামে যাক, পার্টিকে কি ভাবে পোষণ করতে পারবে সেটা দেখার জন্য সমস্ত শিল্প জলাঞ্জলি দিয়েছেন। ১৩ বছরে যদি ১৩টি করতেন তাহলে বুঝতে পারতাম যে কেন্দ্রের বঞ্চনা সত্ত্বেও পশ্চিমবঙ্গে কিছু হয়েছে এটা দেশের মানুষ উপলব্ধি করতে পারত।

হলদিয়া পেট্রো-কেমিক্যাল-এর নাম করে চিৎকার করে কেবল একটা প্রপাগান্ডা সৃষ্টি করেন। আজকে গ্রামের অবস্থা কি? সেখানে ভূমি সংস্কার করুন, ভূমি নিয়ে নিন। তারাও বলেন — আমাদের জমি নিয়ে নিন। আজকে গ্রামে যার চার পাঁচ বিঘা জমি আছে এবং ঘরে আছে চার পাঁচটি বেকার যুবক, ঐরকম পরিবারের আর জমি থেকে গ্রাসাচ্ছাদন হয় না। তাই তারা বলছেন — আমাদের জমি নিয়ে নিন, চাকরি দেবার ব্যবস্থা করুন। কিন্তু আপনাদের সেই দৃষ্টিভঙ্গী নেই। বামপন্থী কমিউনিস্ট হিসাবে যে দৃষ্টিভঙ্গি থাকা উচিত ছিল সেই দৃষ্টিভঙ্গি আপনাদের নেই। কংগ্রেস যে গড্ডালিকা প্রবাহে চলত বলতেন, আপনারাও সেই ভাবেই চলছেন। আজকে হাজার হাজার বেকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়েছে। অবস্থাটা কোথায় নিয়ে গেছেন আপনারা? প্রত্যেক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে আবার একটি করে কমিটিও আছে। ১৯৭২ বা ১৯৭৭ সালে নাম লিখিয়েছে, রেজিস্ট্রি করেছে, কিন্তু আজকে ১৯৯০ সাল হয়ে গেল — কোনও কল যাচ্ছে না। কিছু কিছু ক্ষেত্রে কল দেওয়া হলেও পার্টি থেকে টিক মারলে তবেই চাকরি হয়, সেখানে সাধারণ মানুষের অ্যাপয়েন্টমেন্ট হয় না। কলেজ সার্ভিস কমিশন — সেখানেও পার্টি ক্যাডাররাই প্রফেসর বা প্রিন্সিপাল পদে নিয়োগ হন। আজকে গ্রামের মানুষই বলুন, আর শহরের মানুষই বলুন — তারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে বিশ্বাস করেন না। তারা জানেন, তারা কোনও কল পাবেন না, পেলেও পার্টির মাধ্যম ছাড়া চাকরি হবে না। মাননীয় অর্থমন্ত্রী, উনি অর্থনীতিবিদ। বলতে পারবেন, কত পার্সেন্ট রেশিওতে চাকরি দিতে পেরেছেন? আজকে ৪৮ লক্ষ বেকার দাঁড়িয়েছে, কিন্তু শুনে রাখুন, আগামী পাঁচ বছরের মধ্যে এই সংখ্যাটা ৬৫ লক্ষে দাঁড়াবে। তখন কিন্তু আপনাকে মানুষ ছাড়বে না। আজকে বেকার যুবকদের কান্না শুনুন, তারা পথে পথে ঘুরে বেড়াচ্ছে। এখানে সংখ্যা গরিষ্ঠতার জোরে সব কিছু পাশ করিয়ে নিয়ে যাচ্ছেন। আমি স্বরাষ্ট্র দপ্তরের কথা বলি। আজকে রাজ্যের অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? আর্মড পিপল গুন্ডা বাহিনী আজকে সারা পশ্চিমবঙ্গ দাপিয়ে বেড়াচ্ছে। আজকে সাড়ে ছয় হাজার কংগ্রেস কর্মী খুন হয়েছেন যার লিস্টও আমরা দিয়েছি, কিন্তু কোনও ফল হয় নি। আজকে শিক্ষকদের ভয় দেখানো হচ্ছে, শিক্ষা ব্যবস্থাকে কুক্ষিগত করেছেন।

[7-10 — 7-20 P.M.]

পশ্চিমবঙ্গে তাই কোনও কেসের সুরাহা হয় না। হাইকোর্ট থেকে বেমালুম খালাস পেয়ে গেছে এমন নজির আছে। এমন কেসও দেখা যায় যেটা হাইকোর্ট থেকে সাজা দেওয়া হয়েছে, পরবর্তীকালে আমরা দেখি কোনও অজ্ঞাত কারণে সেই কেসগুলোকে না দেখে সেগুলো উইথড্র হয়ে যায়। সে সরকার শহীদ মিনারে খুনী কেসের আসামীকে ঘড়ি উপহার দেন, ৪২,০০০ হাজার কেস উইথড্র হয়ে যায় — রেপ কেস, পলিটিক্যাল কেস-এর আসামীকে ছেড়ে দেন, দেশের মানুষ আজ আর তাই পুলিশকে বিশ্বাস করে না। পুলিশের মেরুদন্ড নেই। পুলিশের মেরুদন্ডকে ভেঙে দেওয়া হয়েছে বাই থ্রেট। জীবন জীবিকার ক্ষেত্রে যাতে তারা উন্নতি না করতে পারে সেজন্য তাদের কাঁধে দেওয়া হয়েছে পার্টির হুকুমনামা। ওয়াগন ব্রেকারদের বিরুদ্ধে পুলিশ কেস আজ আর হয় না। বর্ধমান শহরে শেখ সানু আর শেখ সাজাহান ওয়াগন ব্রেকারদের ধরিয়ে দিতে গিয়ে খুন হয়েছে। আজকে তাদের মা চোখের জল ফেলে কাঁদতে কাঁদতে অন্ধ হয়ে যাবার মতো হয়েছেন, শুধু বলেন — আমার সানু কোথায়, আমার সাজাহান কোথায়? এই রকম বহু উদাহরণ আমি এখানে দিতে পারি। বর্ধমান জেলার গ্রামগুলো ঘুরলে, ব্লকগুলো ঘুরলে এই রকম বহু দৃশ্য আপনি দেখতে পাবেন, মানুষের আজ আর কান্না ছাড়া কিছু নেই। সর্বত্রই আজ বিচারের বানী নীরবে নিভৃতে কাঁদে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা কি এইজন্য টাকা দেব? স্বরাষ্ট্র দপ্তর আজ পঙ্গু, অথর্ব হয়ে গেছে। আপনারা এই দেশের মানুষকে প্রতিশ্রুতি দিয়েছিলেন কি যে আমাদের পার্টির লোক খুন করলে, পুড়িয়ে দিলে, যা খুশি করলে তাদের কিছু হবে না? দেশের মানুষকে জ্যোতি বাবু ১৯৭৭ সালে এই প্রতিশ্রুতি কিন্তু দেন নি। তিনি বলেছিলেন, একবার আমাদের বিশ্বাস করুন, একবার আমাদের দেখুন। আমরা দুর্নীতি মুক্ত প্রশাসন আপনাদের উপহার দেব, আইন শৃঙ্খলা উপহার দেব। ১৩ বছরে একটা সরকার বক্রেশ্বর গড়তে চলেছেন। বিদ্যুৎ দপ্তর, যার সঙ্গে সমস্ত কিছুর উন্নতি জড়িত, যার সঙ্গে ডেভেলপমেন্টের সমস্ত কিছু নির্ভর করে, সেই দপ্তরের হাল ফিরল না, বেহাল হয়ে গেছে। ওঁরা বললেন বক্রেশ্বর করছি, দেশের মানুষকে দেখাতে হবে, কিছু একটা করতে হবে। ভোটের সময় ৫ কোটি টাকার উপরে টাকা তুললেন। মানুষকে বললেন বক্রেশ্বর চল। কলকাতা থেকে লাক্সারি বাসে চেপে স্বেচ্ছা শ্রম দিতে পার্টি ক্যাডার চলল। দেশের অগণিত মানুষ, সরকারি কর্মচারী, স্কুলের শিক্ষক-অশিক্ষক কর্মচারী থেকে সাধারণ মানুষ পর্যন্ত আপনাদের হাতে টাকা তুলে দিলেন। সেই টাকা কি ভাবে ব্যয় করলেন? লাক্সারি বাসে চেপে অসংখ্য পার্টি ক্যাডার দিনের পর দিন বক্রেশ্বরের উদ্দেশ্যে বর্ধমানের উপর দিয়ে চলল। আমি জিজ্ঞাসা করেছিলাম — তোমরা লাক্সারি বাসে করে কোথায় যাচ্ছ? তারা বলল, বক্রেশ্বর যাচ্ছি স্বেচ্ছা শ্রম দিতে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বক্রেশ্বর ওঁরা কোনও দিন করতে পারবেন না, উত্তরসূরিদের কাছে এর কৈফিয়ৎ কী হবে? শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্যের কথা আপনারা বলেছিলেন, আজকে সরকারি বিদ্যালয়গুলিতে এই বছরে কি হয়েছে? সরকারি বিদ্যালয়গুলিতে এই বছরে যে ভাবে অনিয়ম হয়েছে সে সম্বন্ধে আনন্দবাজার পত্রিকাতে বেরিয়েছে, টেলিগ্রাফে বেরিয়েছে — বর্তমান পত্রিকাতে ব্যাপক ভাবে বেরিয়েছে। ১২টি সরকারি বিদ্যালয়ে সমস্ত নিয়ম কানুনকে ভেঙে সিডিউল কাস্ট নয় এমন মেয়েকে ভর্তি করা হয়েছে। অথচ সিডিউল কাস্টের যে

ছাত্রী ৮১ নং পেয়েছে তাকে ভর্তি করা হয় নি।

**(এই সময়ে লাল বাতি জ্বলে ওঠে এবং মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়।)**

**শ্রী নারায়ণ মুখার্জি** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী তাঁর দি ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন (নং ২) বিল, ১৯৯০ যেটি উপস্থাপন করেছেন তাকে আমি পরিপূর্ণ ভাবে সমর্থন জানিয়ে দু একটি কথা বলতে চাই। এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপরে মাননীয় বিরোধী দলের সদস্য অনেক আলোচনা করলেন। মাননীয় সৌগত বাবু এবং অমর বাবু যেগুলো অ্যাপ্রোপ্রিয়েশনের মধ্যে পড়ে না, এই বিলের আওতায় পড়ে না সেগুলো নিয়ে বললেন। যেমন ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম একই ভাবে যাতে রাখা হয় এবং তার জন্য মাশুল সমীকরণ নীতি ইত্যাদির আলোচনা করলেন। এইগুলো অ্যাপ্রোপ্রিয়েশন বিলের মধ্যে পড়ে না। এইগুলো অ্যাপ্রোপ্রিয়েশন বিলে আলোচনা করা যায় না। অ্যাপ্রেপ্রিয়েশন বিল যেটা আনা হয় সেটা আমাদের কাছ থেকে অনুমতি নেওয়ার জন্যে আনা হয় এবং সরকারের যে নীতি, তার যে রূপায়ণ ইত্যাদিগুলি সামগ্রিক ভাবে আলোচনায় আসবে বলে আনা হয়। আমাদের এই বর্তমান পশ্চিমবঙ্গ সরকারের যে প্রশাসনিক নীতি এবং তার যে যথোচিত রূপায়ণ এইগুলো বিরোধীরা উপলব্ধি করতে পারলেন না। এই সরকারের নীতিগুলি দাঁড়িয়ে আছে দুটি প্রধান স্তরের উপরে নির্ভর করে — একটি হচ্ছে বিকেন্দ্রীকরণ নীতি এবং আর একটি হচ্ছে গণতান্ত্রিক নীতি। এটাই আমাদের সকলের উপলব্ধি করতে হবে যে দুটি নীতিই যথচিত রূপায়ণ হচ্ছে কিনা। বিল্ডিংসে মন্ত্রীসভার তার প্রশাসনিক কাজকর্ম চালানো হচ্ছে। এইখানে পঞ্চায়েত এবং পৌরসভাগুলির পর্যন্ত সেখানকার যে উন্নয়ন মূলক কাজ এবং পরিকল্পনার কাজ তার রূপরেখা সব কিছু নির্ধারণ করে দিচ্ছে। আর গণতন্ত্রীকরণের ক্ষেত্রে একথা বিরোধী সদস্যরা অস্বীকার করতে পারবেন না যে, ১৯৭৭-৭৮ সালে বিভিন্ন যে গণতান্ত্রিক সংস্থাগুলি ছিল, সেখানে আপনারা আইন মোতাবেক নির্বাচনের ব্যবস্থা করেছিলেন কিন্তু নির্বাচনের কোনও ব্যবস্থা করেন নি। পঞ্চায়েত, পৌরসভা তো বটেই, এই বিশ্ববিদ্যালয়ে, সিনেট, সিন্ডিকেটে এবং পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদে এবং এমন কি বিদ্যালয়ের যে ম্যানেজিং কমিটি পরিচালক সমিতি, এই আইন অনুসারে লেখা থাকলেও তাতেও কোনও নির্বাচনের নিয়ম ছিল না। যিনি একজন নির্বাচিত হয়ে সমিতিতে আসতেন আমৃত্যু তিনি সেই পদে থেকে যেতেন। কিন্তু এই সরকার আসার পরেই এই ব্যবস্থার পরিবর্তন করলেন। গণতন্ত্রীকরণের ক্ষেত্রে এই সরকারের ঘোষিত নীতি অনুসারে পৌরসভা, পঞ্চায়েত, বিশ্ববিদ্যালয়, পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ এবং বিভিন্ন যে মধ্যশিক্ষা পর্ষদের বিদ্যালয়গুলি আছে সেখানে সমস্ত আইন মোতাবেক নির্বাচন হচ্ছে। এতে গণতন্ত্রীকরণ আরও সুদৃঢ় হয়েছে একথা অস্বীকার করা যায় না। এইক্ষেত্রে তো আমাদের অনুমতি দিতেই হবে। ওঁদের আমলে ওঁরা তো এসব করেন নি ফলেই এই জিনিস সহ্য করতে পারবেন না। আপনাদের আমলে কোনও গণতন্ত্রীকরণ সংস্থায় নির্বাচন হয় নি। আপনারা চেয়েছিলেন যে, শাসন ব্যবস্থায় বিকেন্দ্রীকরণ করা চলবে না, যাতে পরিকল্পনায় গ্রামের এবং শহরের মানুষের কোনও ভূমিকা না থাকে সেই জিনিস আপনারা চেয়েছিলেন। সেই কারণে এই যে অ্যাপ্রোপ্রিয়েশন বিলের অনুমোদন এটা আপনারা কিছুতেই দিতে পারবেন না। আপনার ডিমান্ড নং ৬৯, যে উদ্দেশ্যে খরচের কথা উল্লেখ করা

হয়েছে, তার যে অনুমোদন প্রয়োজন একথা কেউ অস্বীকার করতে পারবেন না। আজকে পঞ্চায়েতের মাধ্যমে গ্রামীণ উন্নয়ন কর্মসূচি গ্রহণ করা হয়েছে। স্বনিযুক্তি প্রকল্প, ভূমি সংস্কার এইগুলো সবই পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে গ্রহণ করা হয়েছে এবং তারজন্যই গ্রামের মানুষের উন্নয়নের দরজা খুলে গেছে একথা কেউ অস্বীকার করতে পারবেন না।

[7-20 — 7-30 P.M.]

পঞ্চায়েতের মাধ্যমে গ্রামীণ উন্নয়নের বিভিন্ন প্রকল্পগুলির রূপায়ণ শুধু নয়, বিভিন্ন বিভাগের ভূমি সংস্কার, কৃষি, সেচ, জলপথ, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ, ত্রাণ ও সমাজ কল্যাণ, পূর্ত ও সড়ক এই সমস্ত বিভাগগুলি পঞ্চায়েতেরই সহযোগিতায় — বিভাগগুলির যথাযথ রূপায়ণের জন্য — কাজ করে যাচ্ছে আজকে এই জন্যই খরচের অনুমোদন দিতে হবে। গ্রামের সার্বিক উন্নয়নের জন্য গ্রামীণ মানুষের হাতে ক্ষমতা চাই — এইজন্যই খরচের অনুমোদন দিতে হবে — এবং এটা দেওয়া অত্যন্ত প্রয়োজন ও যুক্তিযুক্ত বলে মনে করি। ডিমান্ড নম্বর ৩৭-এ যেখানে আরবান ডেভেলপমেন্টের কথা বলা আছে এবং এখানে যে টাকার কথা বলা আছে অনুমোদনের জন্য এইটার অনুমোদন আমাদেরকে দিতে হবে। এই যে মিউনিসিপ্যালিটি নির্বাচন হবে ২৭শে মে, যেটা ৪ বছর অন্তর হয়, এটা আগে ভাবা যেত? ৮০ সালের যে আইন সেই আইনে ১৮ বছর বয়স্ক ছেলে মেয়েরা ভোটাধিকারের সুযোগ পেত না, কিন্তু বর্তমানে পার্লামেন্টে এবং বিধানসভার ক্ষেত্রে প্রথম পশ্চিমবঙ্গেই ১৮ বছর বয়স্ক ছেলে মেয়েরা ভোটাধিকারের সুযোগ পায়। এই পৌরসভা ও পঞ্চায়েতের ক্ষেত্রে নীতিটা কি — এটাকে গণতন্ত্রীকরণ করতে হবে, এবং শহর উন্নয়নের ক্ষেত্রে ৭৭ সালের পরে পশ্চিমবঙ্গের পৌরসভাগুলির যে অবস্থা ছিল আজকে সেই অবস্থার পরিবর্তন ঘটেছে। পরিবর্তন মানে দারুন পরিবর্তন ঘটেছে। এই যে রাস্তায় জলনিকাশি, পয়ঃপ্রণালী পরিসৃত পানীয় জলের সরবরাহের ব্যবস্থা, কালভার্ট, বিদ্যুৎ ব্যবস্থা, এবং বিভিন্ন যেসব প্রকল্প আছে, — স্বনিযুক্তি প্রকল্প ইত্যাদি এগুলির জন্য পৌরসভায় খরচ বেড়েছে, কাজেই এর আয়তন বেড়েছে এবং উন্নয়নমূলক কাজ অব্যাহত গতিতে এগিয়ে চলেছে। আজকে মানুষ এতে অংশ গ্রহণ করছেন, মানুষ জানতে পারছেন ছোট শহরে এবং বড় শহরে এটা হচ্ছে, পশ্চিমবঙ্গ সরকারের এই যে নীতি প্রশাসন চালাবার জন্য, এই দৃষ্টিভঙ্গীটা কিন্তু আজকে দরকার। সুতরাং খরচের অনুমোদন দিতে হবে, যাতে আরও উন্নয়নমূলক কাজ হয় তার জন্য আজকে বিভিন্ন ডিমান্ডে টাকা বাড়ানো হচ্ছে। বিভিন্ন খাতে অনেক টাকা বেড়েছে অর্থাৎ আরও উন্নয়নমূলক কাজ হোক এটা আমরা চাই। আমাদের মাননীয় সদস্য মানস ভুঁইয়া মহাশয় বলেছেন — শিক্ষার উন্নতি কোথায়, প্রাথমিক শিক্ষক নিয়োগ তো নিয়ম বর্হিভূত ভাবে করা হয়েছে, এই সরকার কোথাও নিয়ম বর্হিভূত ভাবে করেন নি, এটা হলেছিল ওদের সময়েই। আমি যে এলাকা থেকে নির্বাচিত সেই বসিরহাটে আমার ছাত্র তারা নিয়োগপত্র পেয়েছিল যোগদান করার সময়, কিন্তু ঐ ইন্সপেক্টার অফ স্কুল তিনি দেখলেন যে ১৮ বছরের নিচে তাদেরও নিয়োগপত্র দিয়ে দিয়েছেন ওরা। আবার বলছেন নিয়োগপত্র বে-আইনি ভাবে করেছেন, তার মানে এই নয় যে ওরা করেছে, বলে আমরা বে-আইনি ভাবে কাজ করব। কিন্তু শিক্ষার ক্ষেত্রে কোনও একটি রাজ্যে পশ্চিমবাংলাতেই হোক আর যে কোনও কংগ্রেসি রাজ্যেই হোক,

সেখানে যে সরকারই থাকুক না কেন তারা ইচ্ছামত শিক্ষার ক্ষেত্রে অগ্রসর আনতে পারেন নি। তা সত্বেও বলব এখানে শিক্ষার যে অগ্রগতি ঘটেছে, শিক্ষার উন্নয়ন ঘটেছে এটা কিন্তু আমাদের গ্রহণ করা নীতিতেই। সেজন্য আমি এই বিলে যে সমস্ত দাবি রাখা হয়েছে খরচের জন্য অনুমোদন চাওয়া হয়েছে, তা আমি পরিপূর্ণ ভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখানে রেখেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা নিবেদন করতে চাই। মাননীয় বিরোধী দলের সদস্য যা সমালোচনা করলেন তাতে আমার মনে হয় ওঁদের কয়েকটি কথা স্মরণ করিয়ে দেওয়া ভালো। আজকে ইন্দ্রজিৎ চৌধুরী এবং আরও কয়েকজন আই. এ. এস. অফিসারের বিরুদ্ধে ওঁদের দরদ আজকে উথলে উঠেছে। আজকে বলি কমরেড আব্দুল মান্নানকে খুন করেছে ফ্যান্সি ক্লাবে। এঁরা পুলিশ দিয়ে বাধা দিয়েছে, আমাদের যেতে দিল না। সে সময় কালনা, পান্ডুয়াতে কত লোককে গ্রামে ওঁরা খুন করেছেন, এসব কী ভুলে গেছেন, তখন কী করছিলেন? পশ্চিমবাংলাতে ১১০০ লোককে খুন করেছেন। এইসব অফিসাররা একটাও এফ. আই. আর. করেন নি। আজকে এইসব অফিসারদের জন্য আজকে দরদ উথলে উঠছে। একজন খুনীকেও ধরতে পারে নি। সবচেয়ে আশ্চর্য লাগল, ওঁরা যে কথা বললেন, বা যেসব সমালোচনা করলেন তাতে মনে হল, পুরানো একটা গ্রামাফোনের ফাটা রেকর্ডে পুরানো পিন দিয়ে বাজালেন। কোনও নূতন সমালোচনা নয়। ওঁরা পশ্চিমবাংলার মানুষের জন্য নূতন কোনও কর্মকান্ড দেখাতে পারেন নি। ওঁরা আজকে সমালোচনার সুরে বলছেন যে টাকা দেব না, খরচ মঞ্জুর করব না। মনে করে দেখুন তো আপনারা পশ্চিমবাংলায় কী করেছিলেন? গ্রামবাংলায় আপনাদের আমলে সাধারণ খেটে খাওয়া মানুষের কি অবস্থা ছিল, সেখানে একটা স্কুল ছিল না, টিউবওয়েল ছিল না পানীয় জলের জন্য। ভোটের আগে একটা টিউবওয়েল পুঁতে দিতেন আর ৫ বছর ওদিকে মাড়াতেন না। সেই টিউবওয়েলে ছাগল, গরু এই সব বাঁধা থাকত। ভোটের আগে টিউবওয়েল পুঁতে দিয়ে বলতেন, টিউবওয়েল পুঁতে দিলাম, ভোট দিবি। ভোটও শেষ, জলও শেষ। আর ওদিকে ৫ বছর মাড়াতেন না। আপনাদের আমলে রাস্তাঘাটের অবস্থা কী ছিল — এখন যান, গিয়ে দেখে আসুন, আমরা রাস্তা মোরাম দিয়ে মুড়ে ফেলেছি। আগে গরুর গাড়ির চাকা ডুবে যেত, গরুর লেজ আটকে যেত, এখন আর গরুর গাড়ির চাকাও ডোবে না, গরুর লেজও আটকে যায় না। পানীয় জলের ব্যবস্থা করে দিয়েছি। গিয়ে দেখে আসুন প্রাথমিক বিদ্যালয়গুলির অবস্থা। আগে প্রাথমিক বিদ্যালয়গুলির শিক্ষক মহাশয়দের মেঘাচ্ছন্ন আকাশের দিকে তাকিয়ে ক্লাস করতে হত, এখন আর সে সব হয় না। আর বলছেন টাকা দেব না। কেন, আপনাদের বুকের জ্বালা ধরেছে? আজকে গ্রামবাংলার মানুষ বুঝতে পেরেছেন যে, বামফ্রন্ট সরকার আসার পরে এইসব হয়েছে। বামফ্রন্ট সরকার এবং গ্রামের মানুষের সম্মিলিত প্রচেষ্টা এবং সংগ্রামের ফলে আজকে এই পরিবর্তন সম্ভব হয়েছে। গ্রামের ক্ষেতমজুর এবং গ্রামের গরিব কৃষক তাঁদের লড়াইয়ে আজকে এসেছি, আপনাদের দয়াতে আসি নি আজকে এটা মনে

রাখতে হবে। আজকে জমি কজা করে আমরা ভূমিহীন কৃষকদের মধ্যে জমি বিলি করেছি। এখন সুফল ফলতে শুরু করেছে। আজকে পশ্চিমবাংলায় সুফল ফলছে। আজকে আমরা ভূমিসংস্কার করেছি। আমরা ৭০ ভাগ জমি বিলি করেছি। ভূমিহীন কৃষক, গরিব কৃষক, মানে বর্গাদার ইত্যাদির মধ্যে। আমরা চাষ করে ফসল ফলিয়েছি। টাকা দেবেন না? আজকে পশ্চিমবাংলায় কৃষকদের একটু [illegible], একটু সার, কিটনাশক ওষুধ চাষের উন্নতি করতে বামফ্রন্ট সরকারই তো কৃষকদের হাতে তুলে দিয়েছে। আপনাদের আমলে মাত্র ৭৪ টন খাদ্যশস্য ফলিয়েছিলেন, আর আমরা কয়েক বছরে ১১৩ লক্ষ টন ফসল ফলিয়েছি। আজকে পশ্চিমবাংলার পরিবর্তন সম্ভব হয়েছে। শুধু পানীয় জল নয়, প্রত্যেককে সেচের জল দেওয়া হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন চাষের জল দেওয়া হবে, খাবার জল দেওয়া হবে। এইরকম ডিপ টিউবওয়েল করেছি। শুধু তাই নয়, বৃষ্টির জলকে কাজে লাগাবার চেষ্টা করছি। প্রাকৃতিক সম্পদকে আমরা কাজে লাগাবার চেষ্টা করছি।

[7-30 — 7-40 P.M.]

আমরা জনগণকে যুক্ত করে আজকে কুটির শিল্পের বিকাশ ঘটিয়েছি, যেখানে একটা তাঁত ছিল, সেখানে আমরা দুটা তাঁত বসিয়েছি, ঐ শিল্প আজ প্রসার লাভ করেছে। আগে যেখানে ২০ মিটার কাপড় তৈরি হত, এখন সেখানে ৪০ মিটার কাপড় তৈরি হচ্ছে। তাহলে দেখা যাচ্ছে উৎপাদন ডাবল হয়ে গেছে। এর জন্য আপনারা টাকা দেবেন না? আজকে আমরা ছোট শিল্পের সঙ্গে সঙ্গে, মাঝারি শিল্প, বৃহৎ শিল্প তৈরি করার চেষ্টা করছি, আমরা বক্রেশ্বর তৈরি করছি, হলদিয়া তৈরি করছি। এরজন্য আপনারা টাকা দেন নি, বিরোধিতা করেছেন, তাই পশ্চিমবঙ্গের মানুষ রক্ত দিয়েছিল বক্রেশ্বর গড়ার জন্য। পশ্চিমবঙ্গে শিল্প বিকাশ না হওয়ার জন্য আপনারাই দায়ী, তাই আর মানুষকে ঠেকিয়ে রাখা যায় নি, জনগণ আপনাদের প্রত্যাখান করেছে। আপনারা বলছেন — অর্থের নাকি অপচয় হচ্ছে, বরাদ্দ টাকা নাকি খরচ হচ্ছে না। আজকে আপনারা একটু বুঝে দেখুন, একটা নেমন্তন্নের বাড়িতে যারা পরিবেশন করেন, তারা সবার পাতে একটা করে মাছ দিয়ে যায়, তারপর খাওয়া হলে গেলে, আবার একটা মাছ দেয়, এতে দোষের কিছু নেই। আপনারা ঐ সিগারেটের প্যাকেটের মাধ্যমে লোকদের চাকরি দিয়েছেন, কারোর পাতে আপনারা দুটি করে মাছ দিয়েছেন, আবার কারোর পাতে দেন নি। আজকে আপনারা বিদ্যুৎ ধমর্ঘট করছেন, যাতে পশ্চিমবঙ্গের মানুষ বিদ্যুৎ না পায়, যাতে পশ্চিমবঙ্গের বিদ্যুৎ ব্যবস্থা একেবারে ভেঙ্গে যায়, ক্ষুদ্র শিল্পের বিকাশ না হয়, এটাকে স্যাবোটেজ করার আপনারা চেষ্টা করছেন। পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্য আজকে গরিব, কৃষকরা হাতে হাত মিলিয়ে দাঁড়াবার প্রচেষ্টা করছেন, তবু আপনারা বলছেন — আমরা কি করেছি। আমরা আজকে রাজ্য সরকারি কর্মচারিদের তৃতীয় বেতন কমিশনের মাধ্যমে তাদের বেতন ও ভাতা বাড়িয়েছি, শিক্ষকদের বেতন বৃদ্ধি করেছি। এরজন্য আপনারা টাকা দেবেন না? আজকে আর. এল. ই. জি. পি.-র মাধ্যমে ৫৭২ লক্ষ শ্রম দিবস সৃষ্টি করেছি এবং আই. আর. ডি. পি.-র মাধ্যমে ২ লক্ষ ২৪ হাজার ৬৩৯ জন লোককে দারিদ্র

সীমার ওপরে নিয়ে গেছি। আগে যেখানে কাপড়ের কলগুলিতে ২০ কোটি মিটার কাপড়ের জায়গায়, ৪০ কোটি মিটার কাপড় তৈরি করছি, আজকে ৫২টি রুগ্ন শিল্পে ৫২ হাজারের মতো শ্রমিক কর্মচারী অসহায় অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে, সেই সমস্ত রুগ্ন শিল্পের বিকাশের জন্য আজ টাকার দরকার। এর জন্য আপনারা টাকা দেবেন না? মানুষকে আপনারা শিল্প বিকাশের পথে নিয়ে যেতে পারেন নি, তাদের কুপথে চালিত করেছেন, চোলাই মদের কারবারে ঢুকিয়ে দিয়েছেন। তাই অর্থমন্ত্রীর কাছে আমি আবেদন করব, আপনি পরিকল্পনা ভাল করে করুন, যার মাধ্যমে গাঁয়ের গরিব মানুষদের উন্নতি হবে, এমন পরিকল্পনা করুন, যাতে ওই সমস্ত লোকদের মাথায় যেন ঢোকে, মদ খেয়ে পয়সা অপচয় না করে, ঐ টাকা ক্ষুদ্র সঞ্চয়ের মাধ্যমে জমানো যায়। তারা নিজের পায়ে দাঁড়াবে, কারোর কাছে ভিক্ষা করবে না, হাত পাতবে না, ক্ষুদ্র সঞ্চয়ের মাধ্যমে তারা লেখাপড়া শিখবে, নিজেদের পায়ে দাঁড়িয়ে জমিদার জোতদারদের খতম করে পশ্চিমবাংলার অগ্রগতির ক্ষেত্রে ভূমি সংস্কারের মাধ্যমে সফলতার চাবিকাঠি ঘুরিয়ে দেবে। এই কথা রেখে মন্ত্রী মহাশয়ের অ্যাপ্রোপ্রিয়োন বিলকে পুরোপুরি সমর্থন করে নূতন বাংলা গড়ে তোলার জন্য আপনাদের সকলের সহযোগিতা চেয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় স্পিকার মহাশয়, অ্যাপ্রোপ্রিয়েশন বিলের সমর্থনে বক্তব্য রাখতে উঠে আমি এই বাজেটের মূল দৃষ্টিভঙ্গী পুনরুক্তি একটু করেও আর একবার বলব এবং বিরোধী দলের মাননীয় সদস্যরা যে যে বক্তব্য রেখেছেন তা খন্ডন করব। এই বাজেটের মূল উদ্দেশ্য বিশেষ করে এই বছরে একটা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে এবং এই বছরের আরও বিশেষ সমস্যার মধ্যে দাঁড়িয়েও উন্নয়নের দিকে আমরা একটা বিরাট পদক্ষেপ নেবার চেষ্টা করেছি। তার প্রমাণ পরিকল্পনা খাতে ১৯৮৯-৯০ সালে ১ হাজার ১১৫ কোটি টাকা বরাদ্দ ছিল, এই বছর ১৯৯০-৯১ সালে সেটা বৃদ্ধি করে ১ হাজার ৩২৮ কোটি টাকায় নিয়ে যাওয়ার প্রস্তাব আমরা করেছি। অর্থাৎ এক বছরে ১৯ শতাংশ বৃদ্ধি করার প্রস্তাব আমরা রেখেছি। এখানে কেউ প্রশ্ন করতে পারেন, কারণ এই প্রশ্নটার কিছুটা মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া বক্তব্যের মধ্যে ছিল, যে টাকা ধরছেন সেটা খরচ করতে পারবেন তো? উনি ষষ্ঠ যোজনায় যে খরচ কম হয়েছিল তার উল্লেখ করেছেন। ষষ্ঠ যোজনায় যে সমস্যা হয়েছিল অনেক পুরানো কথা হলেও বলছি তার একটা মূল কারণ ছিল — অষ্টম অর্থ কমিশন থেকে যে ৩২৫ কোটি টাকা রাজ্যের পাওয়ার কথা ছিল সেটা হঠাৎ থমকে যাওয়ার জন্য একটা ফারাক হয়েছে, সেটা ডাঃ মানস ভুঁইয়া নিশ্চয়ই জানবেন। কিন্তু সপ্তম যোজনার চিত্র আর একবার দেখা উচিত। ৪ হাজার ১২৫ কোটি টাকা সপ্তম যোজনার যেটা অ্যাপ্রুভড আউট লে আমাদের হিসাব মতো তার অন্তত শতকরা ৯৮ শতাংশ আমরা খরচ করতে সক্ষম হব। মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বছর থেকে বছরের এই খরচের হারের কথা বলছি। ১৯৮৬-৮৭ সালে পরিকল্পনা বাবদ যে বরাদ্দ ছিল তার ৯১ শতাংশ আমরা খরচ করতে পেয়েছিলাম। ১৯৮৭-৮৮ সালে ৯১ শতাংশ থেকে বৃদ্ধি করে ৯৪ শতাংশ খরচ করতে সক্ষম হই। ১৯৮৮-৮৯ সালে যে বরাদ্দ ছিল ৯৬১

কোটি টাকার মতো আমরা তার যে হিসাব পেয়েছি তার থেকে দেখছি ১০১ শতাংশ পুরো খরচ করেও একটু বেশি খরচ করতে সক্ষম হয়েছি।

[7-40 — 7-50 P.M.]

১৯৮৯/৯০ সাল, যে বছরটি আমরা ছেড়ে এলাম, সপ্তম যোজনার শেষ বছর, তারও এখনও এজির ফিগার পাই নি। কিন্তু আমাদের খরচের হিসাবের ব্যয় যা দাঁড়িয়েছে তাতে দেখতে পাচ্ছি গোটা অষ্টম যোজনায় ৯% শতাংশ অন্তত খরচ করতে পারব বলে আশা করছি। এটা ভারতবর্ষের অনেক রাজ্যই পারে নি বলে কেন্দ্রীয় যোজনা কমিশন জানিয়েছেন। মাননীয় ডাঃ মানস ভূঁইয়া বলেছেন যে, এই বাজেট স্থিতাবস্থায় বাজেট। না, ডাঃ ভূঁইয়া, এটা স্থিতাবস্থা নয় — এটা স্থিতাবস্থা ভাঙ্গার বাজেট। স্থিতাবস্থার প্রশ্ন যেহেতু তুলেছিলেন সেই জন্য আপনারা যখন রাজ্য সরকারের ক্ষমতায় ছিলেন তখন পরিকল্পনা বাজেট কত ছিল সেই বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৭৫/৭৬ সালটিকে আমি ধরে নিলাম। তার পরেরটাও নিতে পারি, কিন্তু যেহেতু মূল্য বৃদ্ধির তুলনা আমি করব সেই জন্যই এই ১৯৭৫/৭৬ সালটিকে ধরে নিলাম। ঐ বছর আপনাদের বার্ষিক যোজনা বরাদ্দ কত করতে পেরেছিলেন? ১৮২ কোটি টাকা। আর আমরা এই বছর করছি ১ হাজার ৩২৮ কোটি টাকা। সঙ্গত প্রশ্ন — মূল্য বৃদ্ধি কত হয়েছে? এটা স্ট্যাটিসটিক্যাল অ্যাপেন্ডিক্সে আছে। এটা একটু দেখলেই বোঝা যাবে যে, এই সময়ে যে মূল্য বৃদ্ধি হয়েছে সেটা প্রাসঙ্গিক, ৩ গুণ হয়েছে। কিন্তু পরিকল্পনা বাজেট তাকে ছাপিয়ে ৭ গুণ বৃদ্ধি করা হয়েছে। ৩ গুণ মূল্য বৃদ্ধিকে ছাপিয়ে ৭ গুণ — কেন এই বাজেট বরাদ্দ? পরিকল্পনায় কত বৃদ্ধি করলাম? মূল্য বৃদ্ধি, জনসংখ্যায় হার বৃদ্ধি ছাপিয়ে এই বৃদ্ধি — যে স্থিতাবস্থার চিত্র ছিল সেটা রাখলাম না, সেটাকে ভাঙ্গলাম। আপনি যেটা বলেছিলেন সেটার দায়িত্ব বন্টন করছি। পরে একটি প্রশ্ন বক্তব্যে এসেছে যে, পরিকল্পনা বহির্ভূত ব্যয় ইত্যাদি কি, পরিকল্পনা ব্যয় কি — তার সঙ্গে তুলনা করা হচ্ছে রাজ্য সরকারের। এটার একটা উত্তর প্রশ্নোত্তরের ক্ষেত্রে দিয়েছি। ১৯৮৮/৮৯ সালে গত বছরের আগের বছর পরিকল্পনা বহির্ভূত খাতে ৬ শতাংশ বৃদ্ধি আমরা করেছিলাম। কিন্তু পরিকল্পনা খাতে সেই বছর ১০ শতাংশ বৃদ্ধি হয়। যে, বছরটি আমরা ছেড়ে এলাম সেই বছর এবং আগামী বছর তৃতীয় বেতন কমিশনের সুপারিশ ক্রমে বিভিন্ন স্তরে সরকারি কর্মী, শিক্ষক, শিক্ষাকর্মীগণকে তাদের সংশোধিত ভাতা দিতে হচ্ছে। এই দুই বছর তাই নির্দিষ্ট ভাবে পরিকল্পনা বহির্ভূত খাতে ব্যয়টা বাড়বে। কিন্তু যদি দেখা চিত্র চলে না যায় তাহলে দেখবেন আবার আমরা তারপর ঠিক ঐ জায়গায় ফিরে যাব। এখন বেতন কমিশনের রায় অনুযায়ী যা দেওয়া উচিত, এটা মাননীয় বিরোধী পক্ষের বিধানসভায় যারা আছেন তাদেরও গণসংগঠন আমার কাছে এসে আলোচনা করে বলে যাচ্ছে। যত তাড়াতাড়ি করা যায় — আমরা ব্যয় বরাদ্দ আলোচনা করে বলেছি — তাদেরও বলেছি কিছু টাকা প্রভিডেন্ট ফান্ডে রাখছি, দু বছর পরে আলাদা আলাদা করে খরচ করব। আমরা যখন একদিকে চাইছি সরকারি কর্মী, মাননীয় শিক্ষক, অশিক্ষক কর্মীগণ সম্মানের সঙ্গে বাঁচুন, তার

সঙ্গে আমরা এটাও চাইছি যে, সাধারণ মানুষের যা প্রয়োজন, পরিকল্পনা ব্যায়ের মাধ্যমে যার প্রতিফলন ঘটে — এই দুটির মধ্যে ভারসাম্য রাখতে আমি আপনাদের সহযোগিতা চাইছি। স্বাভাবিক ভাবে আপনারা লক্ষ্য করবেন যে, একটি বছরের পরিকল্পনা বৃদ্ধির হার পরিকল্পনা বহির্ভূত খাতে হারের চেয়ে বেশি খরচ করছি — আমি তারই উল্লেখ করলাম। প্রশ্ন — এই কাজ যে করছেন, কি করে এতে সক্ষম হবেন? ওভার ড্রাফট যেখানে ৭ দিনের বেশি নেওয়া যায় নি, এটাই প্রমাণ। আপনারা লক্ষ্য করবেন, এই বাজেট প্রস্তাব আমি যেটা রেখেছি তাতে খুব বেশি নূতন কর আমরা বসাই নি। ২৫ কোটি ৬২ লক্ষর মতো টাকা। তাই আমি আপনাদের কাছে ধন্যবাদ জানাচ্ছি বিশেষ করে আপনারা কিন্তু কর প্রস্তাবে সহমত হয়েছেন। কর প্রস্তাবের প্রতিটি উচ্চবিত্তের মানুষ যে ধরণের ভোগ্যপণ্য ব্যবহার করেন তার উপরে। এই শহরে কালো টাকার লেনদেন হচ্ছে তার উপরে মাননীয় সদস্য সৌগত রায় বলে গেলেন এবং ঐ ক্ষেত্রে বিরোধিতা করলেন। আমি শেষ কালে সেই বিষয়ে আসব। আজকে এই ধরণের বিষয়গুলির উপরে কর বসানো হয়েছে। এতে সাধারণ মানুষের গায়ে স্পর্শ করবে না। আমরা মূলত জোর দিয়েছি যে করগুলি আছে সেগুলি ভাল করে আদায় করতে হবে তার উপরে। আমরা এই ব্যাপারে আপনাদের সহযোগিতা চাইছি। ১৯৮৬-৮৭ সালে আমাদের বাণিজ্যিক কর থেকে যেখানে ৬৯৫ কোটি টাকা আদায় হত। আমরা যে বছর ফেলে এসেছি, ১৯৯০-৯১ সালে সেখানে প্রায় ১৫ শত কোটি টাকা আমরা আদায় করতে পেরেছি। এটাকে আমরা বলছি যে যত তাড়াতাড়ি সম্ভব ২ হাজার কোটিতে নিয়ে যাবোই। আবগারী শুল্ক ১৯৮৬-৮৭ সালে যেখানে ৭১ কোটি টাকা ছিল ১৯৮৯-৯০ সালে দ্বিগুণ ১৪০ কোটি টাকায় নিয়েছি। কিন্তু আমরা মনে করি যে এখানে আরও উন্নতির সুযোগ আছে, আরও ফাঁক আমাদের বন্ধ করতে হবে। এই ১৪০ কোটি টাকাকে ২ শত কোটিতে নিয়ে যাবে। কিন্তু উল্লেখযোগ্য যেখানে প্রগতি হচ্ছে সেটা সাধারণ মানুষ এগিয়ে এসে করছেন। স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে ১৯৮৭-৮৮ সালে স্বল্প সঞ্চয় থেকে এই রাজ্য ৩৭৫ কোটি টাকা আদায় হয়েছিল অর্থাৎ জমা পড়েছিল। এই ৩৭৫ কোটি টাকা থেকে ২ বছরে বৃদ্ধি করে ৯৫০ কোটিতে আমরা নিয়ে গেছি এবং এই বছর এক হাজার কোটি টাকা ছাড়িয়ে যাবে। কি করে এটা সম্ভব হয়েছে? আমরা জেলাওয়ারি লক্ষ মাত্রা স্থির করে বলেছি যে সেই জেলার সাধারণ মানুষ যদি স্বল্প সঞ্চয়ের লক্ষ মাত্রা অতিক্রম করে যান তাহলে অতিরিক্ত যে অর্থ হবে তার শতকরা ৫০ ভাগ আমরা রাজ্য স্তরে নেব না, ঐ জেলাকে আমরা দিয়ে দেবো বিভিন্ন উন্নয়ন মূলক কাজের জন্য। এই বছর, আগের বছর থেকে অর্জন করে ৫০ কোটির মতো অতিরিক্ত অর্থ জেলাগুলি পেয়েছে। কোনও কোনও জেলা ৯/১০ কোটি টাকা পেয়েছে এবং বর্ষার আগে রাস্তার কিছু কাজ এবং এক্স জমিন্দারী বাঁধ যেগুলি খুবই গুরুত্বপূর্ণ, বন্যা হলে খুবই অসুবিধা হয়, সেগুলি উপরে হাত দেওয়া গেছে। এই কাজটা আরও নির্দিষ্ট করতে চাচ্ছি। এখন জেলার মধ্যে ব্লক ধরে ধরে এবং পৌরসভা ধরে তার লক্ষ্যমাত্রা যদি অতিক্রম করে তা হলে তার অর্ধেক সেই পৌরসভা পাবে সেখানে কেউ হাত দিতে পারবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা জিনিস আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাতে চাই। ব্যাঙ্ক নিয়ে আমরা একটা লড়াই লড়ছি।

ক্রেডিট ডিপোজিট রেশিও এখনও ৫০ শতাংশ অতিক্রম করে নি। এখানে কেন্দ্রীয় সরকারকে আমরা দ্ব্যর্থহীন ভাষায় বলেছি, আনন্দের কথা যে নূতন কেন্দ্রীয় সরকারের অর্থ মন্ত্রী এটা বাজেট বক্তৃতায় স্বীকার করেছেন যে ক্রেডিট ডিপোজিট রেশিও কমে গেছে। সেদিকে যে রকম চলবে আমাদের চাপও সেই ভাবে চলবে স্বাস্থ্যকর সামাজিক চাপ। বন্ধু সরকার বলে এর থেকে এক চুলও আমরা সরছি না। এটা আপনারা মিলিয়ে নেবেন। এরই সঙ্গে আমি একথা বলেছি যে আমাদের যে সমবায় ব্যাঙ্কগুলি আছে গ্রামাঞ্চলে এবং শহরাঞ্চলে সেগুলিতে সাধারণ মানুষ অর্থ রাখুন। এখন সদস্য সংখ্যা সাধারণ মানুষের কাছে নিয়ে যান। আমরা মনে করছি এগুলি রাজ্য সরকারের কাছাকাছি একটা ব্যাঙ্ক হিসাবে কাজ করবে। হ্যাঁ, সাধারণ মানুষ কিন্তু সঞ্চয় করছে। আমি জেলা ধরে ধরে বলে দিতে পারি। মাননীয় সদস্য ডাঃ মানস ভূঁইয়া বললেন যে স্থিতাবস্থা। না, স্থিতাবস্থার নিরিখে এগুলি নয়। ব্যাঙ্কের ডিপোজিট যেমন প্রতি জেলায় বেড়েছে, স্বল্প সঞ্চয় যেমন বেড়েছে, সাধারণ মানুষ স্বল্প সঞ্চয় কোথায় রাখবেন সেটা চিন্তা করছেন। আমরা বলেছি যে আপনার অঞ্চলের কাছাকাছি ব্যাঙ্কে, সমবায় ব্যাঙ্কে রাখুন। আমরা এই রকম পদক্ষেপ নিয়েছি। আমরা চাচ্ছি সেই সমবায় ব্যাঙ্কের সঙ্গে কথা বলে, সেই অঞ্চলের মানুষ যে অর্থ রাখছেন তার একটা অংশ সেই অঞ্চলের জন্য বিনিয়োগ করা হোক। মাননীয় বিধায়ক যে কথা বলেছেন আমি একেবারে সহমত পোষণ করি। এই একটা সময়ে আমরা এসেছি যেটা জানবেন যে একটা চৌকাঠ ডিঙ্গোবার সময় সঞ্চয়ের ক্ষেত্রে এবং উন্নয়নের গতি আনতে। এটা নিয়ে বড় করে নাটক করে লাভ নেই। আমি শক্ত মাটিতে দাঁড়িয়ে বলছি যে আমরা মনে করছি এই অর্থ আমরা রাজ্যের মধ্যে ধরে রাখতে পারব। আর একটা কথা এখানে বলি যে এটা করে আমরা ঘাটতি শূন্য বাজেটের প্রস্তাব রেখেছি। ১৯৮৭-৮৮ সালের মোট ঘাটতির কথা বলেছি। এখানে বিভ্রান্তিকর লেখা কিছু কিছু কাগজে বের হচ্ছে। রাজস্ব বাজেট যুক্ত মূলধনী বাজেট হচ্ছে মোট বাজেট, আর রেভিনিউ বাজেট প্লাস ক্যাপিটাল বাজেট হচ্ছে টোটাল বাজেট। আমরা কি বলেছি? আমরা বলেছি যে মোট বাজেটে কোনও ঘাটতি থাকবে না।

[7-50 — 8-00 P.M.]

কোথাও কোথাও কিছু লেখা চোখে পড়ছে, রাজস্ব বাজেটের পরও কেন ঘাটতি থাকছে, রাজস্ব মন্ত্রী বলার পরে? আমি তো একবারও বলি নি? যেটা আমরা বলি নি, সেটা আমাদের উপর চাপিয়ে কেন সমালোচনা করার একটা প্রবণতা? আমরা বলেছি মোট বাজেটে কোনও ঘাটতি থাকবে না, যার প্রমাণ ওভার ড্রাফট আমরা ১৯৮৮-৮৯ সালে নিই নি। ১৯৮৯-৯০ তে নিই নি। ১৯৮৯-৯০ সাল যেটা ছেড়ে এলাম, আমাদের কাছে যা হিসাব, কোনও ঘাটতি নেই, আমরা যে ভাবে শেষ করছি। এই ভাবে প্রতিদিন আমরা মনিটার করছি, প্রতিদিন জেলার সঙ্গে, জেলার ট্রেজারি, সাব ট্রেজারির সঙ্গে, এখানে দাঁড়িয়ে যেহেতু ওভার ড্রাফট নেওয়া যায় না, সেখানে দাঁড়িয়ে বেতন কমিশনের সমস্যা সামনে রেখে পরিকল্পনা খাতে ১৯ শতাংশ বৃদ্ধি যেটা ইদানিং কালে করা যায় নি, স্পিকার মহাশয়, এটা

তো স্থিতাবস্থার বাজেট নয়, এটা উন্নয়নের বাজেট। এখানে দাঁড়িয়ে — একটা কথা মাননীয় সৌগত বাবু বলে গেলেন, উনি বললেন একটা কনফিউশন উনি দেখতে পাচ্ছেন, দ্বিধা দেখতে পাচ্ছেন। উনি থাকলে একটু জমতো। না, দ্বিধা আমাদের মনে নেই। তবে আমি আপনার মাধ্যমে হাউসকে বলছি, অ্যান্টোনিয়নিম নামে বিখ্যাত চিত্র পরিচালক, তার একটা বিখ্যাত বই আছে কনফরমিস্ট বলে। সেখানে যে হিরো বা অ্যান্টি হিরো, তিনি বারংবার কোনও না কোনও ভ্রান্ত নীতিতে কনফরন করতে চাইছেন, তার সঙ্গে সুর মেলাতে চাইছেন। একবার এখানে যেতে গিয়ে একটু বেঁকলেন, আর একটু বেঁকলেন, এই রকম করতে করতে সেই ভদ্রলোক শেষ কালে কনফিউজড হলেন এবং তারপর উন্মাদ হয়ে গেলেন। দুঃখের। আমার মনে হচ্ছিল, আমি কোনও ব্যক্তি বিশেষ বলতে চাই না, দল কী রকম ভাবে, পুরানো রাজনৈতিক দল, ঐতিহ্যপূর্ণ দল, সেই জন্য আমি এই রকম ভাবে বলতে চাই না, কিন্তু কোনও কোনও ব্যক্তির হতে পারে। কোনও একজন ব্যক্তি, ধরুন 'এক্স', তিনি একটা সময়ে ভুল নীতি 'ক' নীতি ধরে এগোলেন। তারপর একটু গোলমাল হল। আর একটা ভুল নীতি 'খ' তে গেলেন। তারপর আর একবার মনে হল আগের 'ক' নীতিতে ফিরে আসি। তারপর তিনি সত্যিই বিভ্রান্ত হয়ে ভাবতে লাগলেন কোন নীতিতে যাবেন। বিভ্রান্তি হতে পারে। আমাদের কোনও বিভ্রান্তি নেই। খুব স্পষ্ট ভাবে বলছি, কারণ বিভ্রান্তির কোন নিদর্শনটা মাননীয় বন্ধু বলে গেলেন? একদিকে আমরা বলছি বিকেন্দ্রীয়করণ, আর একদিকে খুব বড় বড় কোটি আনকোটি চটকদাল প্রকল্প, হলদিয়া ইত্যাদি প্রকল্পের কথাও বলছি। একধারে বলছি তিস্তা প্রকল্প, আর এক ধারে সত্যিই যে ছোট ছোট সেচ প্রকল্প, সেইগুলো কী করা যাচ্ছে? না, মাননীয় স্পিকার মহাশয়, এখানে বর্তমান নেই মাননীয় অধ্যাপক সৌগত রায় মহাশয়, আমরা এর ঠিক উল্টো কাজটাই করছি এবং আমি এটা একটু বলতে চাই। যে ভাবে যে দৃষ্টিভঙ্গীতে এতদিন দেশকে চালানো হয়েছিল, আমি অনুরোধ করছি, আপনারা সেখানে একটু দৃষ্টি দিন। এটা তো ঠিক, স্বাধীনতা আন্দোলনের সময় যে কথাগুলো বলা হয়েছিল ভূমি সংস্কার সম্পর্কে, এমন কী প্রথম যোজনার সময়েও বলা হয়েছিল, ঘটনা পরম্পরায় কী হল, যদি পশ্চিমবঙ্গ এবং কেরালা বাদ দেন, সারা ভারতবর্ষ কিন্তু চাষযোগ্য জমির এক শতাংশ জমিও বন্টন করা হয় নি এবং কৃষির কিছুটা উন্নতি হয়েছে, কিন্তু সাধারণ কৃষকের তো আয় বাড়ে নি? সাধারণ কৃষকের আয় যদি না বাড়ে, ৮০ কোটি মানুষের মধ্যে ৬০ কোটি মানুষের যদি আয় ততটা না বাড়ে — আমরা তাই তো বলছি শিল্পের মন্দার কারণ নেই। উদাহরণ — সূতা বস্ত্রের শিল্প, যদি সমস্ত কারখানা চালু থাকে আমাদের দেশে তাহলে ৩০০ কোটি মিটারের মতো সূতা বস্ত্র শিল্পে উৎপাদন সম্ভব। সব চালু নেই। মহারাষ্ট্র, গুজরাট এলাকায় ২৫ ভাগ চালু নেই শতকরা। তার কারণ কেনার লোক নেই। রেফারেন্স ইকনমিক সার্ভে যেখানে পার ক্যাপিটাল কটন কনজাম্পশন ফল করেছে দেখানো হয়েছে। এখন ভাবুন তো যদি একটু ভূমি সংস্কার সারা দেশে হত, যদি এর ফলে একজন সাধারণ বাড়ির মহিলা তিনি একটার জায়গায় দুটো শাড়ি কিনতে পারতেন, একজন পুরুষ একটার জায়গায় দুটো ধুতি বা পরিধেয় বস্ত্র কিনতে পারতেন, যার দৈর্ঘ্য গড়ে হবে পাঁচ মিটারের মতো, ৬০ কোটি সাধারণ মানুষের যদি ক্রয় ক্ষমতা থাকত একটা অতিরিক্ত

পরিধেয় কেনার, তাহলে এই ঘটনা ঘটত না। ৪০ বছর ধরে কংগ্রেস দল এক ভাবে দেশের নীতি চালাবার চেষ্টা করেছেন, আজকে তাঁরাই বলছেন কারখানা বন্ধ কেন? নীতিগত প্রশ্ন তখনই তোলা উচিত ছিল। তখন না তুলে এখন তুলছেন, এটা কি নৈতিক কাজ হচ্ছে? মাননীয় স্পিকার মহাশয়, এখানে দাঁড়িয়ে বেকারি নিয়ে আর একটা বক্তব্য রাখা হয়েছে। বারংবার কি চোখ দিয়ে শিল্পকে দেখা হয়েছে? একেবারে বড় শিল্পপতিদের চোখ দিয়ে শিল্পকে দেখা হয়েছে। বারংবার যন্ত্রপাতি এনে শ্রমিক ছাঁটাই করার মানে কি হয়েছে? আমি ইকনমি সার্ভের তথ্য এখানে উল্লেখ করছি। যেখানে ৬০ দশকে এক একটি কারখানা পিছু ৭৮ জন কাজ পেতেন, সেখানে আজকে কারখানা পিছু ৪৫ জন কাজ পান। অর্থাৎ এত শ্রমিকের কাজ চলে গেছে। এখানে বলা হয়েছে, গোটা দেশে ৩ কোটি বেকার। রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যাটাই এখানে বলা হয়েছে এবং এটা তো সবাই জানে। আরও বললেন যে, ঐ সংখ্যার ১৪/১৫ শতাংশ হচ্ছে পশ্চিমবঙ্গে। এখানে সংখ্যাটা একটু বেশি, কারণ এখানে নাম বেশি রেজিস্ট্রি করে। কেন না এখানে একটা আন এমপ্লয়মেন্ট অ্যাসিসট্যান্স স্কীম আছে। ৭ম যোজনার সময় আমি কেন্দ্রীয় যোজনা কমিশনের স্টাডি গ্রুপের সঙ্গে যুক্ত ছিলাম। সেখান থেকে দ্ব্যর্থহীন ভাষায় বেরিয়ে এসেছে, — যে যে রাজ্যে আনএমপ্লয়মেন্ট অ্যাসিসটেন্স স্কীম আছে সে রাজ্যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে নাম রেজিস্ট্রি করার সংখ্যা বৃদ্ধি পেয়েছে। যদি এটা নিরিখ হয় তাহলে ঐ শতাংশটা হিসাব করা ঠিক হয় নি, পাটীগণিতিক ভুল হয়ে গেছে। সারা দেশের নীতির জন্যই এই বেকার সমস্যা। আমি আশা করব পুরানো দল, তাঁদের একটা নৈতিকতা আছে। তখনই তাঁদের প্রতিবাদ করা উচিত ছিল, কিন্তু তখন তাঁরা কেউ তা করেন নি, এখন প্রশ্ন তুলছেন এখানে দাঁড়িয়ে! আমরা কি বলছি? আমার সময় সংক্ষেপ, তাই সংক্ষেপেই শেষ করছি। আমরা ভূমি সংস্কার দিয়ে যাত্রা শুরু করেছি। সারা দেশে যেখানে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীর কাছে ২৯ শতাংশ জমির মালিকানা, রাজ্য পশ্চিমবাংলায় সেখানে ৬১ শতাংশ জমির মালিকানা ক্ষুদ্র ও প্রান্তিক চাষীর কাছে এবং এর সঙ্গে বর্গাদারদের যুক্ত করলে এই শ্রেণীর হাতে অন্তত ৭০ শতাংশ জমির মালিকানা চলে এসেছে। ওঁরা বললেন, ওঁরা নূতন পথ দেখতে পাচ্ছেন না। এটা যদি নূতন পথ না হয়, তাহলে ভারতবর্ষের সাধারণ মানুষের কাছে কোনটা নূতন পথ? এর পরে আসি সেচের অবস্থায়। এখন থেকে ১২/১৩ বছর আগে এ রাজ্যের ২১ থেকে ২২ শতাংশ জমি জল ক্ষেত। মাইনর ইরিগেশনের সার্ভে হয়েছে, তার ভিত্তিতে বলছি, সামগ্রিক ভাবে এখন ৪০ শতাংশ জমিতে সেচের জল পৌঁছে দেওয়া যাচ্ছে। আমি ইন্সটলড ক্যাপাসিটির কথা বলছি না, ইউটিলাইজেশনের কথা বলছি এবং আমরা একটা সংকল্প নিচ্ছি, এখন থেকে ২ বছরের মাথায় এখানকার ৪০ শতাংশকে যাতে ৫০ শতাংশে নিয়ে যাওয়া যায় তার জন্য আমরা সব রকম প্রচেষ্টা গ্রহণ করব। আমরা মনে করি আমাদের দেশের অর্থনীতির যদি কোনও একটা জায়গা — কোন একটা পলিসি ভ্যারিয়েব্লি সব সময় কার্যকর হয়, সে জায়গাটা হচ্ছে সেচ এবং পশ্চিমবাংলায়, যেখানে মাটির নিচে জলের অবস্থান এত ভাল যে, পৃথিবীর আর কোথাও তা নেই। জিওলজিক্যাল সার্ভের রিপোর্ট অনুযায়ী অ্যাকুইফার, মানে জলের অবস্থান

এবং ওয়াটার টেবল্ ভ্যারিয়েশন, এত ভাল জলের অবস্থান পৃথিবীতে খুব কমই আছে। এটা রিপোর্টেড। সুতরাং আমরা এখন অন্তত ৫০ শতাংশ জমিতে জল পৌঁছে দিয়ে জমিগুলিকে একের জায়গায় দুই বা তিন ফসলা করতে চাই। দক্ষিণ পশ্চিমবঙ্গের কোনও কোনও জায়গায় ২/৩টি ফসল উৎপাদনের কাজ ইতি মধ্যে শুরু হয়ে গেছে। ৫০ শতাংশ জমিকে যদি আমরা সেই জায়গায় নিতে পারি তাহলে তার থেকে যে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হবে এবং যে শিল্প আত্ম প্রকাশ করবে, অত বেশি আর কিছুতে করতে পারে না। মূলত আমরা এটাতেই জোর দিচ্ছি। এটা চটকদারি হোক বা না হোক, এর চেয়ে ভাল পথ আর কিছু নেই এবং এটা ভূমি সংস্কারের সঙ্গে যুক্ত আছে বলে আমরা মনে করি। আমি বিনয়ের সঙ্গে বলছি, এখন থেকে ১২/১৩ বছর আগে আমাদের খাদ্য শস্যের উৎপাদন ছিল ৭৫ লক্ষ টন। গত বছর — ঠিক এ বছরের আগের বছর আমরা সেই উৎপাদনকে ১১৫ লক্ষ টনে নিয়ে গেছি। এ বছর যা খবর পাচ্ছি, বৃষ্টিপাত হওয়া সত্ত্বেও — মাঝে কিছু মার খেয়েছে — ১১৫ লক্ষ টনকে ছাপিয়ে যেতে পারব। মাননীয় সদস্য সৌগত রায় প্রশ্ন তুলেছেন, — কোনও একটা বিষয়েও কি আপনারা স্বয়ং সম্পূর্ণ হতে পেরেছেন? গোটা দেশই স্বয়ং সম্পূর্ণ হতে পারে নি, আমাদের এখনও খাদ্য শস্য আমদানি করতে হয়। আমাদের মাথা পিছু ঐ সিক্সটি আউন্স পার হেড পার ডে খাদ্য শস্যের প্রয়োজনের হিসাব অনুযায়ী অন্তত ১৩৫ লক্ষ টন খাদ্য শস্য উৎপাদন করতে হবে। আমি ইতিপূর্বেই যেটা বলেছি সেটা করার পর, সেচ ব্যবস্থাকে আরও একটু সম্প্রসারিত করার পর ১৩৫ লক্ষ টন খাদ্য শস্য আমরা পশ্চিমবাংলায় উৎপাদন করতে পারব এবং পশ্চিমবাংলা ঐ পাটীগণিতিক নিয়মেই স্বয়ং সম্পূর্ণ হবে।

[8-00 — 8-10 P.M.]

সেদিনটা খুব বেশি দূরে নয় এবং সেদিনে পৌঁছানোর জন্য আমি আপনাদের সহযোগিতা চাইছি।

**মিঃ স্পিকার ঃ** ডঃ দাশগুপ্ত, আমাদের এটা ৮.৪০ মিনিটে শেষ হবার কথা। আমার মনে হয় আপনার এখন কিছু সময় লাগবে। তাই হাউসের অনুমতি নিয়ে আমি আধ ঘন্টা সময় বাড়িয়ে দিচ্ছে।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এই জায়গায় যেতে গিয়ে যে সমস্যা—খোলাখুলি বলছি—এতটা চাল উৎপাদন হওয়ার পর মূল সমস্যাটা হচ্ছে এই চালের একটা রিজনেবল পার্সেন্টেজ অন্য রাজ্যে চলে যাচ্ছে, এটাকে একটা যুক্ত রাজ্যের কাঠামোর মধ্যে ধরে রাখার উপায় নেই। বাইরের রাজ্যে চাল যাচ্ছে এবং আমি বলছি বাজার নেমে যাচ্ছে এবং জোনাল সিস্টেম তুলে দেওয়া হয়েছে ১৯৭৭ এ। কিন্তু তারপর যদি আঁশে পাশের রাজ্যে চাল যায় বাধা দেওয়াটা নিয়মের মধ্যে পড়ে না। এখানে দাঁড়িয়ে বলতে পারেন উদ্ভাবনী পদক্ষেপ নেওয়া উচিত, সমগ্র

দেশের স্বার্থ মনে রেখে ন্যূনতম রাজ্যের স্বার্থটাও মনে রাখা হয় তার মধ্যে ভারসাম্য থাকে। মাছের উৎপাদন ভাল হচ্ছে। এর ফলে সাধারণ মানুষ ন্যায্য দামে মাছ পাচ্ছে, তা সেটা এখানে বলার মতো নয়। মজুরি বৃদ্ধি হয়েছে, এটা আপনারা জানেন যে, ১২/১৩ বছর আগে সাড়ে ছয় মতো ছিল, এগ্রিকালচার ল্যান্ডলেস লেবারদের, তাকে ছাপিয়ে ২০ টাকা কোনও কোনও জেলায় অতিক্রম করে গেছে। এই পথ বেয়ে ছোট শিল্পের ব্যবস্থা হয়েছে। যাঁরা প্রশ্ন করলেন শিল্পে অধোগতি হচ্ছে, ১ লক্ষ ছোট শিল্প নথিভুক্ত ছিল, এখন ৩ লক্ষ হয়েছে। সমস্ত অবগত হয়ে বলছি এর মধ্যে কতকগুলি সমস্যা সঙ্কুল এবং কতগুলি রুগ্ন। রিজার্ভ ব্যাঙ্কের তথ্য উল্লেখ করে বলছি ঋণ ফেরত না দেওয়ার লক্ষণ যদি রুগ্ন শিল্পের মধ্যে পড়ে তাহলে এইগুলি রুগ্ন, এই রকম ২৩ হাজার রুগ্ন শিল্প আছে। ৩ লক্ষ থেকে ২৩ হাজার যদি বাদ দিই এবং সমানভাবে অন্য রাজ্য থেকে যদি এইগুলি বাদ দিই তাহলে দেখা যাবে ভূমি সংস্কারের ক্ষেত্রে এই রাজ্য যেমন প্রথম তেমনি নিন্দুকের মুখে ছাই দিয়ে ছোট শিল্পে প্রথম স্থান অধিকার করেছে। একদিক থেকে জমি বন্টন, অন্যদিকে শিল্পের ক্ষেত্রে ছোট শিল্পে বিশেষ ক্ষেত্রে তার সামঞ্জস্য আছে। প্রশ্ন হল যে শুধু ছোট শিল্প করলেই চলবে? এখানে মাননীয় সৌগত বাবু কনফিউশনের কথা বলেছেন, হতাশার কালো চক্রান্ত আমরা ব্যর্থ করব। ছোট শিল্পের মাধ্যমে বড় শিল্পের সঙ্গে যোগসূত্র স্থাপন করা যায়। প্রশ্ন করেছেন সারা দেশের কাছে বিকল্প ব্যবস্থা কি করেছেন? বড় শিল্পের যে সমস্যাগুলি লোকে বলছে, আপনারা বললেন আগের থেকে তফাতটা কি? বড় শিল্পে উন্নয়নের সুযোগ ১৯৫৯-৬০ সালে ১১৯টি ছিল, ১৯৭০-৭১ সালে যদি ১০০ ধরেন, তাহলে ১১৯ সেদিক থেকে বড়, মাঝারি শিল্প উৎপাদন কমতে কমতে ১৯৭২-৭৩ সালে ১০৩ এ নেমে যায়। তারপর হঠাৎ ১৩০ এ চলে গেল, একটা 'ইউ' সেফের মতো হয়েছে। কমল কেন, বাড়ল কেন? এখানে মাশুল সমীকরণের কথা মাননীয় বিধায়ক বলেছেন। যে শিল্পগুলি বন্ধ রয়েছে তার একটা বড় অংশ হচ্ছে ইঞ্জিনিয়ারিং শিল্প। — হলদিয়ার শিল্প পশ্চিমবঙ্গে হতে চলেছে বন্ধ শিল্পের একটা বিরাট অংশ এর মধ্যে পড়ে। অন্য জায়াগায় যদি মাশুল সমীকরণ না হয়, কেন্দ্রীয় বিনিয়োগের যদি অভাব থাকে, কোনও প্রতিষ্ঠান থেকে যদি অর্থ না নেওয়া হয় এই সব মিলিয়ে বাধার সৃষ্টি হয়, এবং এখানে তাই হয়েছে। হলদিয়া স্থাপিত হতে চলেছে। আপনারা জানেন মূল যে ন্যাপথা ক্র্যাকার প্রোজেক্ট বড় শিল্প সংক্রান্ত সামাজিক উন্নয়ন এর মেজরিটি শেয়ার রাজ্য সরকারের, আর মাইনরিটি শেয়ারের কথা আগে বলেছি, আর পুনরুক্তি করতে চাই না। বাজার নিয়ন্ত্রণ সচরাচর হয় না। মূল পরিকল্পনার মধ্যে ন্যাপথা ক্র্যাকার বড় শিল্প হবে। কিন্তু তার ডাউন স্ট্রিমে দ্বিতীয় এবং তৃতীয় ধাপে ছোট শিল্প, এমন কি কুটির শিল্প করবারও সংস্থান করেছি। এর ফলে ১১.৫ লক্ষ কর্মসংস্থান হবার কথা। আমরা কিন্তু এই ১১.৫ থেকে সরছি না। বড় শিল্পের সঙ্গে আমরা ছোট শিল্পকে যোগ করেছি। তবে তিস্তা প্রকল্পের সঙ্গে ছোট শিল্পের যোগ কোথায়? সেক্ষেত্রে আমরা ফিল্ড চ্যানেল এবং তিস্তা প্রকল্প — এই দুটি কাজই একসঙ্গে করতে চাই। এখানে টেলি কম্যুনিকেশনের কথা উঠেছে। মাননীয় সদস্য অমলেন্দ্র রায় মহাশয় চিনি কল সম্বন্ধে ন্যায্য কথাই বলেছেন, কারণ চিনি

কল যেভাবে চলছে সেভাবে রাখা যায় না। এছাড়া চিনি কল সম্পর্কে রাজ্য সরকারেরও স্বার্থ রয়েছে, শিল্পের দিক থেকে এবং আবগরি করের দিক থেকে। রাজ্য সরকারের দিক থেকে এটা একটা ধাপ। আখের চাষ যদি না হয়, সেক্ষেত্রে রাজ্যে যদি ডেফিসিট থেকে থাকে নিশ্চয়ই সেটা দেখতে হবে। এটা ভালনারেব্‌ল ছিল, কিন্তু সেটা শেষ করতে চাইছি — অর্থের দিক থেকে এবং অন্য দিক থেকেও। কাজেই উনি যে উপদেশ দিয়েছেন সেটা শ্রদ্ধার সঙ্গে গ্রহণ করছি। একই ভাবে চা শিল্পের দিক থেকে সত্যেন্দ্রনাথ ঘোষ মহাশয় যা বলেছেন সেটাও গ্রহণ করছি। সমবায় ঋণ মকুব করবার ব্যাপারে জাতীয় স্তরে যে সিদ্ধান্ত হয়েছে আমরাও রাজ্য সরকারের পক্ষ থেকে সেটা নেব। কিন্তু সেক্ষেত্রে দেরি হচ্ছে, কারণ কেন্দ্রীয় অর্থমন্ত্রী ঐ সিদ্ধান্ত বাজেটে ঘোষণা করবার পর বলেছেন যে, তিনি মুখ্যমন্ত্রীদের সঙ্গে আলোচনা করবেন। ধরে নেওয়া যাক. ৫০ ঃ ৫০ রেশিওতে দায়িত্বটা কেন্দ্র এবং রাজ্যের উপর বর্তাবে। যদি এই রকমই দাঁড়ায় যে, এর ৫০ ভাগের দায়িত্ব রাজ্য সরকারকে নিতে হবে, তাতে আমরা একশ ভাগ রাজি আছি।

এখানে প্রশ্ন উঠেছে বন্ধ কলকারখানার ব্যাপারে। দয়া করে এই ধাপগুলি লক্ষ্য করুন। এর আগেও বলেছি, রুগ্ন শিল্প কারখানাগুলির কারও যদি বকেয়া বিক্রয় কর থেকে থাকে, সেটা শূন্য করে সাহায্য দেবার সিদ্ধান্ত নিয়েছি। এছাড়া ঐ সব কারখানার উৎপাদিত সামগ্রীর দাম বেশি হলেও রাজ্য সরকার প্রয়োজনীয় ঐ সব সামগ্রী তাদের কাছ থেকেই কিনবে। আর শ্রমিকরা যদি সমবায় করে এই ধরণের কোনও কারখানা কিনতে চান তাহলে ১৫ পার্সেন্ট ভরতুকি পাবেন তাঁরা। এই ভাবে চার-পাঁচটি কারখানা ইতিমধ্যে এসেছে। নূতন শিল্পপতি যারা আসছেন তাদের বলেছি, অন্য শিল্পের সঙ্গে এর এক-একটি নিন। গত পাঁচ মাসের মধ্যে এই ভাবে ৯টির মতো কারখানা খোলা গেছে এবং তাতে প্রায় ৮.৫ হাজার শ্রমিকের পাশে দাঁড়ানো গেছে। আগে ৫১টি কারখানা খোলা গিয়েছিল এবং তাতে প্রায় ৫০ হাজার শ্রমিক বাঁচার পথ পেয়েছেন। আমরা আস্তে আস্তে কারখানাগুলি খুলবার চেষ্টা করব এবং কেন্দ্রীয় সরকারের উপর এ বিষয়ে চাপটা রাখব, যে চাপ একজন বন্ধু আর একজন বন্ধুর উপর রাখতে পারে। জানবেন, কোনও আপোষ এখানে সম্ভব নয়, আর আমরাও অসহায় নই। শিল্পপতিদের ব্যাপার নয়। দেখা যাচ্ছে কিছু কারখানা মালিকরা বন্ধ করে দেবার পর সেগুলো স্থায়ী ভাবে বন্ধ হয়ে যাচ্ছে। সেই জায়গাতেই সমস্যা দেখা দিচ্ছে। এই জায়গাতেই পদক্ষেপ নিতে চাইছি।

[8-10 — 8-20 P.M.]

আপনারা প্রায় ৪০ বছর কেন্দ্র থেকে বন্ধ কলকারখানার ব্যাপারে কোনও নীতি নেন নি। তারপর হঠাৎ অধৈর্য হয়ে উঠেছেন। সাধারণ মানুষ অনেক সহ্য করে অধৈর্য হয়ে আপনাদের পরাস্ত করেছেন, আপনাদের নীতির উপরে বিশ্বাস নেই। একটু দেরিতে হলেও এখন বুঝতে পেরেছেন। আমরা এই অবস্থায় ৮।৯টি কারখানা খুলেছি, এই গতিটা আমরা

বাড়াব। আগামী দিনে বড় বড় কারখানা যাতে খোলে — তাতে ১৫-২০ হাজার শ্রমিক যুক্ত হয়ে রয়েছে, এটা আশু করা প্রয়োজন। আগে এটা কখনও শুনি নি। কেন্দ্রীয় বাজেটে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমে মূল্য বৃদ্ধির ক্ষেত্রে, আপনারা বললেন, কেন্দ্র-রাজ্য সম্পর্কের কি হল? আন্ত-রাজ্য সংসদ স্থাপন করার বিষয়ে আপনারা জানেন, সেখানে আমরা পরে যে বিষয়গুলো তুলব, জ্যোতি বাবু প্রথম বক্তা ছিলেন। মাশুল সমীকরণ এবং কেন্দ্র রাজ্য আর্থিক সম্পর্কের বিষয়ে সেখানে ওঠে নি। মূল্য বৃদ্ধি সম্পর্কে বলি, আগে বলি নি — কারণ ফিন্যান্স বিল তখনও হয় নি। আমরা মনে করি ডিজেলের যে দাম বৃদ্ধি হয়েছে সেটা প্রত্যাহার করা উচিত ছিল। নিয়ম নীতিতে যেটুকু সম্ভব আমরা বলেছিলাম। তবে সমস্যাটা আগেই সৃষ্টি হয়েছিল। প্রায় ১২ হাজার কোটি টাকার ঘাটতি আপনারা সৃষ্টি করে গিয়েছিলেন। নূতন সরকার এসে ৭ হাজার ৫১ কোটি টাকায় নামাতে চেয়েছিলেন এবং তার জন্য বিভিন্ন পদক্ষেপ নিয়েছিলেন — আমরা তাতে বলেছিলাম যে কিছু বিকল্প পথে এটা করা যায়। ডিজেলের দাম যাতে না বাড়ে তার জন্য আমরা বলেছিলাম। যেগুলো কেন্দ্রীয় শুল্ক যেগুলো আছে সেগুলোতে নূতন কর বসানো প্রয়োজন। সেগুলোতে যদি আগের থেকে এক শতাংশ বৃদ্ধি করা যায়, ওঁরা যদি এটা করতেন তাহলে একটু এড়ানো যেত। আরও নির্দিষ্ট ভাবে. স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে ১৯৮৯-৯০ সালে সারা দেশে ১,৭৫৭ কোটি টাকা জমা পড়েছিল, এর মধ্যে ১ হাজার কোটি টাকা পশ্চিমবাংলার। ১৯৯০-৯১ সালে ৫,৫০০ কোটি টাকা যদি এখানে ধরি, যেখানে স্বল্প সঞ্চয়ের গতিটা উর্দ্ধমুখী সেখানে এটাকে বাড়িয়ে ধরা উচিত ছিল। আমরা পশ্চিমবঙ্গ থেকে তুলে দেব, এটা ধরেছিলাম। আমাদের হিসাব মতো ডিজেলের দাম বাড়িয়ে যেটা তোলা হচ্ছে সেটার ক্ষেত্রে এখানে আপনাদের নৈতিক অধিকার নেই, বারে বারে আপনারা তুলতে পারবেন না। আমরা দ্ব্যর্থহীন ভাবে তুলেছি। আমরা যেভাবে তুলেছি এর মধ্যে কিন্তু কনফরমিস্ট বা অ্যান্টি-হিরো কনসেপ্টের কথা নেই। আর একটা কথা বলি। বিকেন্দ্রীকরণের পরিকল্পনার ক্ষেত্রে আপনারা যেহেতু কিছু প্রশ্ন এখানে তুলেছেন, দুর্নীতি ইত্যাদি সম্পর্কে প্রশ্ন তুলেছেন, আমাকে তাই এখানে বলতে হচ্ছে। মাননীয় বিধায়করা যা রেখেছেন, সাবজেকটিভ স্যাম্পেল এখানে উপস্থিত করেছেন — আমার তথ্যের বিনিময়ে তোমার তথ্যের কোন সংঘাত না হয় — আপনারা যখন কেন্দ্রীয় সরকারে ছিলেন, কংকারেন্ট ইভ্যালুয়েশন স্টাডি যেটা মিনিস্ট্রি অব রুর‍্যাল ডেভেলপমেন্ট থেকে ১৯৮৮ সালে শেষ করেছেন আমি তার থেকে কোট করছি।

প্রথমত আই. আর. ডি. পি.-র ক্ষেত্রে দারিদ্র সীমা অতিক্রম করার ক্ষেত্রে সর্বভারতীয় গড় ৬০ শতাংশ আর আমাদের বেনিফিসিয়ারি গ্রুপে পশ্চিমবঙ্গে ৭৫ শতাংশ। সবচেয়ে বড় কথা অ্যাসেট, যে জিনিস কিনলেন কোনও একজন, তাতেও কিন্তু জিনিসটির ভ্যালু অফ দি অ্যাসেট অটুট থাকছে। সেক্ষেত্রে ভারতবর্ষে ৭২ শতাংশ এবং পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ৯৭ শতাংশ। সুতরাং ভ্যালু অফ অ্যাসেট যেটা বলা হয়েছে এই দামের ক্ষেত্রে সম্পত্তির যে বাজার দামের সঙ্গে তার মিল নেই। এই বিভ্রান্তি থাকা সত্ত্বেও সারা ভারতবর্ষের ক্ষেত্রে হচ্ছে ১৮ এবং পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সবচেয়ে কম ৩ শতাংশ। তারপরে এন. আর. ই. পি. তখনও

জে. আর. জি. পি. আসে নি, তাই নিয়ে বলেছেন যে আমরা কোনও সার্ভে করি নি। আমরা কলকাতা বিশ্ববিদ্যালয়ে, কল্যাণী বিশ্ববিদ্যালয়ে সমস্ত জায়গায় সার্ভে করেছি। কিন্তু তার থেকে যে যে তথ্য বেরিয়েছে সেটা আপনাদের বুঝিয়ে বলি তা হলেই বুঝতে পারবেন। ওই তথ্য অনুসারে প্রতিটি জেলায় গড় হিসাব করা হয়েছিল এবং তাতে এন. আর. ই. পি.-র অ্যাসেট ইন ট্যাক্ট হয়েছিল। এই হিসাব অনুসারে সারা ভারতবর্ষের খুব খারাপ অবস্থা মাত্র ৩৭ শতাংশ এবং পশ্চিমবঙ্গে সেক্ষেত্রে সর্বপ্রথম স্থান ৯৯ শতাংশ। অর্থাৎ অ্যাসেট অক্ষুন্ন আছে। সারা দেশের তুলনায় আমাদের চিত্র অনেক ভালো। তবে আমি তাও বলছি আরও উন্নতির সুযোগ আছে। যেহেতু জেলা থেকে জেলার ভ্যারিয়েশন হয়েছে সেইহেতু বলছি আরও উন্নতির সুযোগ আছে। আমরা বিকেন্দ্রীকরণ করেছি। মাননীয় বিধায়ক বিরোধী দলের কেউ বলেছেন, না কি সরকারি দলের কেউ বলেছেন যে এটা ভেঙ্গে দিয়ে ডিস্ট্রিক্ট প্ল্যানে, অর্থাৎ জেলা ভিত্তিক অর্থ বরাদ্দ করা যায় কিনা। আমি বলছি একটা জেলার ব্লকওয়ারি এবং গ্রামওয়ারি করার চেষ্টা করা হচ্ছে। বিকেন্দ্রীকরণ করার ফলে ভারতবর্ষের যা চিত্র তার থেকে আমাদের এই রাজ্য এগিয়ে আছে। এই বিকেন্দ্রীকরণ করার ফলে গত বছরে ৪৭ শতাংশ এবং এইবার ৫১ শতাংশ হয়েছে। আমরা এর জন্য প্রতিটি ব্লকে পরিকল্পনা করব এবং এর জন্য কমিটি করে মিটিং করা হবে। তা ছাড়া গ্রাম পঞ্চায়েত স্তরে পরিকল্পনা করার কথা বলেছি। এর জন্য আমরা প্রতিটি স্তরে আলোচনা করব এবং যে খরচ-খরচা তার একটা হিসাব আমরা পঞ্চায়েত অফিসে টাঙ্গিয়ে রেখে দেবার পরিকল্পনা নিয়েছি। যতখানি সম্ভব জনসাধারণকে জানানো যায় আমরা সেইদিক থেকে তা করছি। সারা ভারতবর্ষে কিন্তু এ জিনিস এখনও শুরু হয় নি। সুতরাং এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে এই পদক্ষেপ আমরা নিয়েছি। আমি একথাও বলছি গ্রামে যেমন এক একটা প্রকল্প আছে, যথা এক একটা গ্রামে ৫টি করে প্রকল্প আছে, বেনিফিসিয়ারি কমিটি থাকে। আমাদের যারা বিরোধী দলে আছেন এবং যাঁরা ভিন্ন মতামত পোষণ করে তারাও দয়া করে ওই কমিটিতে থাকবেন। তাঁদের মতামত নিয়ে এবং তাঁদের সহযোগিতা নিয়েই আমরা কাজ করব। মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে দায়িত্ব নিয়ে বলছি যে এটা গ্রামের দিকে শুরু হয়েছে এবং শহরাঞ্চলেও আমরা শুরু করতে চাই। আমার বাজেট বক্তৃতায় তার উল্লেখও করেছি। শহরাঞ্চলে পৌরসভাগুলির মধ্যে এই পরিকল্পনা নেওয়া হবে। পৌর দপ্তরের যে অর্থ খরচ হচ্ছে তার একটা হিসাব জনসাধারণকে জানানো দরকার। পৌরসভার যে খরচ হয় তার সম্বন্ধে অনেকেই ওয়াকিবহাল নয় এবং সেই জন্য নাগরিকদের জানানো দরকার। কোন খাতে কত খরচ হচ্ছে তার একটা হিসাব দেওয়া দরকার এবং তার জন্য একটা পরিকল্পনা কমিটি এইভাবে করার সিদ্ধান্ত নিয়েছি যে, সেখানে পৌর প্রধান থাকবেন, ওয়ার্ডের কাউন্সিলার থাকবেন, কিন্তু শুধু ওয়ার্ডের কাউন্সিলার নয়, সেখানে খোলাখুলি ভাবে আলোচনা হবে, দরজা বন্ধ করে নয়। ওয়ার্ড স্তরে এই কমিটি করার সিদ্ধান্ত নিতে হবে। প্রতিটি ওয়ার্ড স্তরে এই কমিটি করার সিদ্ধান্ত নিয়েছি। গ্রামের মানুষদের ক্ষেত্রে যেমন খোলা ভাবে মিটিং করবার ব্যবস্থা করতে পেরেছি তেমনি শহরাঞ্চলেও এই ব্যবস্থা নিতে হবে। সাধারণ মানুষকে যাতে এই ব্যাপারে

জড়াতে পারি। সাধারণ মানুষ দাঁড়িয়ে দেখুক তাদের অর্থ তাদের কাছেই ফিরে যাচ্ছে। বিকেন্দ্রীকরণ করার ক্ষেত্রে সেই পরিকল্পিত অর্থ যাতে ঠিকমতো রূপায়িত হয় তা আমাদের দেখা দরকার এবং এই কাজেও আমি বিরোধী সদস্যদের এর সাথে যুক্ত করব। শহরাঞ্চলে এখনও শুরু করা যায় নি, এর ব্যবস্থা করছি। তারপরে আই. আর. ডি. পি.-র মাধ্যমে কর্মসংস্থানের ক্ষেত্রে গ্রামাঞ্চলে প্রায় এখনই ৩ লক্ষ স্বনিযুক্ত প্রকল্প হবে এবং তার মাধ্যমে বহু বেকার দারিদ্রসীমা অতিক্রম করতে পারবে। তা ছাড়া শহরাঞ্চলে নূতন নূতন করে ৪৫ হাজার সেস্রু প্রকল্প বেকারদের কাছে পৌঁছেছে এবং এটা এক লক্ষে নিয়ে যাব। ব্যাঙ্কের ঋণ তো এর জন্য লাগবেই। সেই অর্থ তো ব্যাঙ্ক দেবে এবং সেই স্বনিযুক্তি প্রকল্পগুলি যখন হবে, আমরা বলছি যে সেটাকে আমরা নেব ওয়ার্ড থেকে, এখানে কিন্তু কোনও রাজনীতির স্থান নেই; মূলত সে যদি দরিদ্র বাড়ির ছেলে হয় তাহলে তিনি যোগ্য হবেন এবং আমরা বলছি ইতিহাসের অনিবার্য নিয়মে বলছি সাধারণ শ্রমজীবী মানুষ যদি ভুল করে উল্টো পথে এগিয়ে গিয়ে থাকেন, তাহলে তারা ইতিহাসের অনিবার্য নিয়মে আমাদের দিকেই এগিয়ে আসবেন, আমাদের কৃতিত্ব বাড়বে। তাই আপনাদের সহযোগিতা আমরা নানা স্তরে চাইছি। আপনাদের সকলকে ধন্যবাদ জানিয়ে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Ashim Kumar Dasgupta that the West Bengal Appropriation (No.2) Bill, 1990, be taken into consideration was then put and agreed to.

### Clauses 1, 2, 3, Schedule and Preamble

The question that Clauses 1, 2, 3, Schedule and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Ashim Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No.2) Bill, 1990, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### ADJOURNMENT

The House was then adjourned at 8.23 P.M. till 1 P.M. tomorrow, i.e. Friday, the 18th May, 1990 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 18th. May, 1990 at 1.00 P.M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair 6 Ministers, 3 Ministers of State and 156 Members.

**Held over Starred Questions**
**(to which oral answers were given)**

**নলহাটী কোল্ড স্টোরে কর্মী নিয়োগ**

*৪৩০। (অনুমোদিত প্রশ্ন নং *২১৩০।) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার নলহাটীতে অবস্থিত কো-অপারেটিভ কোল্ড স্টোরের জন্য যে নয় (৯) জন কর্মচারী নিয়োগ করা হইয়াছে তাহা সরকারি নিয়ম নীতি অনুযায়ী হইয়াছে কিনা ;

(খ) হইয়া থাকিলে, কোন কর্মসংস্থানের অফিস (এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ) হইতে প্রার্থীর নাম আনা হইয়াছে ; এবং

(গ) উক্ত কোল্ড স্টোরের জন্য সরকারের কতগুলি এ আর সি এস (অ্যাসিস্টান্ট রেজিস্ট্রার অব কো-অপারেটিভ সোসাইটি)-এর পদ মঞ্জুর করিয়াছেন এবং কিসের ভিত্তিতে করা হইয়াছে?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ**

(ক) না।

(খ) কোনও কর্মসংস্থান অফিস হইতে নাম আনা হয় নাই।

(গ) উক্ত কোল্ডস্টোরের জন্য সরকার কোনও এ. আর. সি. এস. এর পদ মঞ্জুর করেন নাই।

[1-00–1-10 P.M.]

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে, কোল্ড স্টোরেজ রাখা হয়নি। বর্তমানে কোল্ড স্টোরেজ চালু অবস্থায় আছে, যদি থাকে তাহলে নিশ্চয় লোকের দরকার আছে। এই ব্যাপারে আপনি কি বলতে চাইছেন। সেখানে কোল্ড স্টোরেজ চলছে, সেটা কি বিনা লোকের দ্বারা চলছে না কি ওখানে লোকের কোনও দরকার নেই।

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** কর্মী রাখা হয়নি এটা বলিনি। এ. আর. সি. এসের পোস্ট মঞ্জুর করা হয়নি। কর্মী আছে।

**শ্রী সাত্ত্বিককুমার রায় :** কোল্ড স্টোরেজ পরিচালনার জন্য ৯ জন কর্মচারী রাখা হয়েছে কি না?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :** কোল্ড স্টোরেজ পরিচালনার জন্য লোক রাখা হয়েছে। যদিও সেটা প্রপার হয়নি, এইজন্যই না বলেছি। অ্যাজ পার প্রভিসন অফ ল সেটা হয়নি বলে এটা এইভাবে বলেছি।

**মিঃ স্পিকার :** আপনি বলছেন যে সরকারি নিয়ম অনুযায়ী হয়নি, বে-আইনিভাবে হয়েছে।

**শ্রী সাত্ত্বিককুমার রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে বে-আইনিভাবে সরকারি অফিসার নিয়োগ হয়েছে, এর সম্বন্ধে ব্যবস্থা গ্রহণের জন্য আপনি কি চিন্তা-ভাবনা করেছেন?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :** এটা টেম্পোরারিভাবে, কিছুদিনের জন্য ৫ জন নেওয়া হয়েছে, আর কিছুদিনের জন্য আরো ৪ জন ঠিকে নেওয়া হয়েছে। এইভাবে নেওয়া হয়েছে। আর এর জন্য যে অন্যায় হয়েছে আমি এই ব্যাপারে এনকোয়ারি করতে বলেছি, এনকোয়ারি করবার পর উই স্যাল টেক এ ডিসিসন।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে নলহাটি কো-অপারেটিভ কোল্ড স্টোরেজ যে ন'জনকে বে-আইনিভাবে নিয়োগ করা হয়েছে, এই ন'জনকে নিয়োগ করার সময় সরকারি নীতি মানা হয়নি, তাহলে কিভাবে নেওয়া হয়েছে। এই ন'জন কোনও রাজনৈতিক দলের সদস্য কি না?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :** না, এটা টেম্পোরারি নেওয়া হয়েছে, কিন্তু টেম্পোরারি নেওয়া হলেও যে আইন আছে, সেই আইন অনুযায়ী যেহেতু নেওয়া হয়নি সেইজন্য এটা এনকোয়ারি করতে দেওয়া হয়েছে। এই রিপোর্ট পাওয়ার পর যদি দেখা যায় তাদের অন্যায়ভাবে নেওয়া হয়েছে, তাহলে তাদের সেখানে ডিসমিস করা হবে।

*৪৩১ ও *৪৩৮ হেল্ড ওভার

(গোলমাল)

**পশ্চিমবাংলায় বন্ধ চিনিকল**

*৪৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫১।) **শ্রী আতাহার রহমান :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবাংলায় রামনগর চিনিকল সহ অধিকাংশ চিনিকলগুলি বন্ধ আছে ; এবং

(খ) সত্য হইলে, এগুলি খোলার জন্য সরকার কর্তৃক কোনও ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

(ক) পশ্চিমবাংলায় বর্তমানে দুটি চিনিকল আছে। বীরভূমের আহমেদপুর চিনিকল ও নদীয়ার রামনগর চিনিকল। আহমেদপুর চিনিকলটি বর্তমানে চালু রহিয়াছে। কিন্তু রামনগর চিনিকলটি ১৯৮৮ সালের মে মাস হইতে বন্ধ পড়িয়া আছে।

(খ) রামনগর চিনিকলটি খোলার ব্যাপারে বহুবার ত্রি-পাক্ষিক বৈঠক হয় এবং ফলস্বরূপ ৩০.৯.৮৯ তারিখে শ্রী এস. কে. খৈতান, যিনি চিনিকলটি অধিগ্রহণে আগ্রহী এবং শ্রমিক ইউনিয়নগুলির সহিত এক চুক্তিপত্র স্বাক্ষরিত হয়। এবং সেইমত কারখানার নিজস্ব ক্ষেত-খামারে ১৯৮৯ সালের নভেম্বর মাসে আখ চাষ আরম্ভ হইয়াছে। আশা করা হচ্ছে ১০৮০০০ মেট্রিক টন পুষ্ট আখ মাড়াই করিয়া শীঘ্র চিনি উৎপাদন আরম্ভ করা যাবে।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন চিনিকলটি বন্ধ আছে বেশ কিছুদিন ধরে, এই বন্ধ থাকার কারণ কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** রামনগর এই চিনিকলটি বন্ধ থাকার কারণ হচ্ছে, আগে এখানে মিঃ কেডিয়া নামে একজন ভদ্রলোক ছিলেন তিনি লোকসান হচ্ছে বলে এটাকে বন্ধ করে দিয়ে চলে যান। তারপর মিঃ খৈতান ওদের বোর্ডে ছিলেন, তারপর তিনি আসেন।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এদের নিজস্ব জমি আছে, এই জমির পরিমাণ কত এবং তাদের দখলে কতটা আছে, ও দখল ছাড়া কতটা আছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** জমি কতটা আছে, সেটা নির্দিষ্ট করে বলতে পারব না, আর কত দখলে আছে বা অন্য লোকের দখলে কত আছে সেই পরিমাণও বলা মুশকিল, এগুলোর জন্য নোটিশ দিতে হবে। তবে আমার মনে যে অবস্থাটা আছে, সেটা যদি বলে দিই তাহলে ভাল হয়, আপনারা অনুমতি দিলে আমি বলে দিতে পারি। মিঃ খৈতান আগের বোর্ডে ছিলেন এবং তিনি মুখ্যমন্ত্রীর কাছে এসে বলেন—তিনি ঐ মিলটা চালু করতে চান। সেইভাবে বিভিন্ন ইউনিয়নের সঙ্গে আলোচনা হয়, আমাদের এখানে বন্ধ কারখানার একটা সেল আছে, এই বন্ধ কারখানা খোলার ব্যাপারে মুখ্যমন্ত্রী তাদের সঙ্গে ও ব্যাঙ্কের সঙ্গে আলোচনা করেন। আলোচনার পর কতগুলি মেমোরাণ্ডাম অফ আণ্ডারস্ট্যান্ডিং ঠিক হয় এবং পারমানেন্ট ও রেগুলার যে ওয়ার্কার ছিল তাদের উনি নিয়ে নেবেন, তাছাড়াও এখানে একটা বড় সংখ্যায় সিজন্যাল ওয়ার্কার আছে। এছাড়াও শ্রমিকদের এরিয়ার পেমেন্টের ব্যাপারে একটা চুক্তি হয়েছে, মে মাস থেকে যে এরিয়া বাকি আছে সেই এরিয়া কারখানা চালু হলে দিয়ে দিতে হবে।

[1-10–1-20 P.M.]

আর এটা ঠিক হয় আমরা সরকারের পক্ষ থেকে কিছু সাহায্য করব অন্যভাবে। জমি যেটা দখল করে আছে সেটা যদি ফ্রি হয় তাহলে আখ চাষ যাতে করাতে পারা যায় সেজন্য সংশ্লিষ্ট যারা আছে তাদের সঙ্গে কথাবার্তা বলে জমি রিলিজ করার চেষ্টা করব। জমি খানিকটা রিলিজড হয়েছে, মুর্শিদাবাদের কিছু জমি এখনও আটকে আছে, নদীয়ার বর্ডারে কিছু

জমি আটকে আছে। তারপর কিছু ত্রিপাক্ষিক কথাবার্তা হয়েছে, মোটামুটিভাবে একটা খসড়া ইউনিয়নের সঙ্গে হয়েছে, দু'একটা জায়গায় আটকে আছে। ওদের বক্তব্য হচ্ছে পুরো কারখানা চালু হলে যদি মুনাফা হয় তাহলে শ্রমিকদের মাইনে বাড়বে কি বাড়বে না সেটা ঠিক হবে। ১৯৮৯ সালে যখন বন্ধ হয় তখন যে ওয়েজ ছিল সেই ওয়েজ শ্রমিকরা পাবে এতে রাজি রয়েছে। আমরা কিভাবে ফয়শালা হয় তারজন্য চেষ্টা করছি। ইতিমধ্যে প্রাথমিক যে কাজগুলি মেশিন পরিষ্কার করা সেগুলি চালু হয়ে গেছে। পার্মানেন্ট ওয়ারকার নিয়ে লেটেস্ট খবর ৪০০ অ্যাবজর্ব হয়ে গেছে, বাকি সিজিন্যাল হয়ে আছে। এইসব ব্যাপারে বি. আই. এফ. আরের কাছে যেতে হবে। ভায়েবিলিটি স্টাডি করা হয়েছে, বি. আই. এফ. আর যদি স্টাডি অনুমোদন করেন তাহলে অসুবিধা হবে না। আশা করছি এইভাবে প্রোসিড করে আমরা এগোতে পারব।

**শ্রী দেবসরণ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন এই মিল চালাবার ব্যাপারে সরকার সাহায্য করবেন মিঃ খৈতানকে, আমি জানতে চাই সরকার এই কোম্পানির কোনও শেয়ার গ্রহণ করবেন কিনা, আর একটা প্রশ্ন হচ্ছে ১৯৯০-৯১ সালে এই মিল যদি চালু করা হয় তাহলে ক্রাসিং করার জন্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করবেন কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** সরকার শেয়ার কিনতে পারবেন না, অন্যভাবে সহায্য করবেন, তাদের সেলস ট্যাক্স, সর্ট টার্ম লোন দিয়ে সাহায্য করার জন্য দেখবেন। এইভাবে প্যাকেজ তৈরি হচ্ছে, এই প্যাকেজ ইনিসিয়্যালি হয়েছে, বি. আই. এফ. আর কি বলেন সেটাও দেখতে হবে।

**শ্রী দেবসরণ ঘোষ ঃ** আমি জিজ্ঞাসা করছি ১৯৯০-৯১ সালের যে মরশুম সেই মরশুমে আখ পেষাই হবে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এটা আমাদের উপর সবটা নির্ভর করে না, আমরা আপ্রাণ চেষ্টা করছি। মাননীয় সদস্য যিনি ওখানে আছেন তার সাহায্য দরকার, জমি যাদের হাতে আছে তাদের সাহায্য দরকার আগামী মরশুমে যাতে আখ পেষাই করা যায়।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি মুখ্যমন্ত্রী সঙ্গে যে আলোচনার কথা বললেন তাতে আপনি এই জিনিসটা বলেননি এতে বর্তমানে শ্রমিক সংখ্যা কত, কারখানা যদি খুলে তাহলে সবাইকে তারা নেবে, না কিছু ছাঁটাই-এর প্রস্তাব তার সঙ্গে আছে এবং মাইনেকড়ি যা বাকি আছে সেই টাকা তাদের দেওয়া হবে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি প্রথমেই বললাম রেগুলার ওর্য়াকার ৪০০ আছে, সেই রেগুলার ওর্য়ারিকারদের অ্যাবজর্বসান সম্বন্ধে কোনও প্রশ্ন নেই এবং বোধ হয় ইতিমধ্যে দেবসরণবাবু বলতে পারবেন অ্যাবজর্ব হয়ে গেছে। বাকি সিজিন্যাল ওর্য়াকার আছে—চিনি কলে কিছু লোক সিজিন্যাল কাজ করে, মরশুম শুরু হলে তারা যাতে কাজ পায় সেগুলি ঠিক আছে। বকেয়া মাইনের ব্যাপারে যখন বন্ধ হয়েছিল সেই মে মাস থেকে আবার চালু পর্যন্ত সেটা ইন্সটলমেন্ট পেমেন্ট হয়ে গেছে। কেডিয়ারা যখন ফেলে রেখে চলে গিয়েছিল সেই টাকা পেমেন্ট করতে রাজি হয়েছে, সেটা একটু খুঁটিয়ে দেখে নেওয়ার পর ফাইনাল করা হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** রামনগর চিনিকলসহ অধিকাংশ চিনি কল বন্ধ আছে। কিন্তু লোকসভা নির্বাচনের সময় মাননীয় মুখ্যমন্ত্রী বেলডাঙ্গার জনসভায় বলেছিলেন বেলডাঙ্গা চিনিকলটি সংস্কার অধিগ্রহণ করেছে। আমি তার সত্যাসত্য জানতে চাইছি। সেই চিনিকল সম্পর্কে বিকল্প একটা কিছু করার জন্য গভর্নমেণ্ট সিদ্ধান্ত নিয়েছেন। বেলডাঙ্গা চিনিকল সম্পর্কে সংস্কার বিকল্প কিছু করার সিদ্ধান্ত নিয়েছেন বলে মুখ্যমন্ত্রী লোকসভা নির্বাচনের সময় বেলডাঙ্গার জনসভায় এই কথা আনিয়েছিলেন। এই বিকল্পটা কি, সেটা একটু বলবেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এই বিষয়ে মাননীয় সদস্য যদি মুখ্যমন্ত্রীকে নোটিশ দেন তাহলে ভাল হয়। এই ব্যাপরে আমি সরাসরি যুক্ত নই, মাননীয় মুখ্যমন্ত্রী যুক্ত আছেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** বেলডাঙ্গা চিনিকল সম্পর্কে কোনও সিদ্ধান্ত নেওয়া হয়েছে কিনা, জানাবেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** শিল্প, বাণিজ্য, রুগ্ন শিল্প মুখ্যমন্ত্রীর দপ্তরের মধ্যে পড়ে। এই ব্যাপারে আপনি মুখ্যমন্ত্রীকে নোটিশ দেবেন, তিনি বলে দেবেন।

**শ্রী সুমন্তকুমার হীরা :** রামনগর চিনিকল বন্ধ আছে এটা চালাবার জন্য নতুন প্রাইভেট ম্যানেজমেন্টকে দেওয়ার প্রস্তাব নিয়ে আলোচনা চলছে। এর আগে কো-অপারেটিভকে দিয়ে এই মিলটি চালাবার চেষ্টা হয়েছিল কিনা এবং না হয়ে থাকলে, চালাবার চেষ্টা করবেন কিনা—জানাবেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** মাননীয় সদস্যকে আমার কথা হয়ত আমি ঠিক বুঝিয়ে উঠতে পারিনি। প্রসেস হ্যাজ স্টার্টেড..... এবং মিলটি চালু করার ব্যপারে অনেক খানি এগিয়েছি। এখন শুধু আখ মাড়াই করে প্রোডাকশন স্টার্ট করার ব্যাপারটা বাকি আছে। সেখানে এখন খৈতান পুনর্গঠিত নতুন বোর্ডের ....... হয়েছে। ম্যানেজমেন্টের এবং সেই ভাবেই এটার কাজ এগিয়েছে। কাজেই এর পরে আর কো-অপারেটিভ করার কোনও পরিকল্পনাই ওঠে না এবং সেই রকম কোনও প্রস্তাব'ও নেই।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি সরকারি রিপোর্টে দেখলাম যে, কোনও একটি বন্ধ চিনিকল, চট শিল্পের মালিকের কাছে বিক্রি করে দেওয়া হয়েছে। তিনি সেখানে পাট চাষ করছে এবং মেশিনারি বিক্রি করে দেবেন। বন্ধ চিনিকল সম্পর্কে মোটামুটি এটাই কি রাজ্য সরকারের সিদ্ধান্ত—এটা বলতে পারবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এটা রামনগর নয়, আপনি যেটা বলছেন, সেটা আমি জানি না।

**শ্রী সৌগত রায় :** বেলডাঙ্গা সুগারমিল বোধহয় হবে। বেলডাঙ্গা কি অবস্থায় আছে বলতে পারবেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এটা আমার দপ্তরে নেই। এ সম্বন্ধে চার্জে আছেন মুখ্যমন্ত্রী। এটা মুখ্যমন্ত্রীর দপ্তরের মধ্যে পড়ে। আপনি তার কাছে জানতে চাইবেন।

**শ্রী সৌগত রায় :** বন্ধ চিনিকল, জুট মিলের কাছে বিক্রি করে দিচ্ছেন, অথচ শ্রমমন্ত্রী হিসাবে আপনি এই সম্বন্ধে কিছু বলবেন না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আপনি মুখ্যমন্ত্রীর কাছে এটা জানতে চাইবেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমি যেটা জানতে চাইছি তার উত্তর আপনার কাছে আছে কিনা সন্দেহ আছে। যেহেতু এটা চালু করার ব্যবস্থা হয়েছে সেই জন্য আমি এটা আপনার কাছে জানতে চাইছি। রামনগর চিনিকলের বহু জমি আছে। শোনা যাচ্ছে তার মধ্যে বহু জমি ইতিমধ্যেই জবর দখল হয়ে গেছে। এই সব জমি উদ্ধার করার ব্যবস্থা হয়েছে কিনা এবং ৮ হাজার একর জমি ছিল, সেই জমি ওদের হাতে আছে কিনা এবং থাকলে কতটা আছে, কতটা নেই এবং বাকি জমি উদ্ধারের ব্যবস্থা হচ্ছে কিনা—জানাবেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** কিছুটা জমিতে আবার চাষ শুরু হয়েছে। আর কিছু জমিতে যারা চাষ করছিল তারা কোম্পানিকে জমি ছেড়েছে। আর বাকি কিছু জমি অন্যের দখলে আছে। সেটা নিয়ে প্রশাসনিক কিছু ব্যবস্থা করা যায় কিনা আমরা ভেবে দেখছি। আরও কিছুটা আলাপ আলোচনা চেষ্টা করছি এবং জনসাধারণের মাধ্যমে কিছুদিনের মধ্যে এখানে বসে কথাবার্তা বলার চেষ্টা করব। তখন হয়ত আপনার সাহায্য দরকার হবে।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** স্যার, পশ্চিমবঙ্গের চিনিকলগুলি বহুদিনের পুরানো হয়ে গেছে। আমি যতদূর শুনেছি তাতে দেখা যাচ্ছে এদের কষ্ট অব প্রোডাকশন অনেক বেশি হয়ে যাচ্ছে। এইগুলি মডার্নাইজ করার কথা চিন্তা করছেন কিনা, যাতে করে বেশি প্রোডাকশন হতে পারে, ভায়াবল্ হতে পারে এবং উত্তরপ্রদেশে বা অন্যান্য জায়গায় চিনিকলগুলির কষ্ট অব প্রোডাকশনের সম পর্যায়ে আসতে পারে। এই চিনিকলগুলি খোলার ব্যাপারে কোনও এক্সপার্ট ওপিনিয়ন নেওয়া হয়েছে কিনা এবং না নেওয়া হলে, নেবার কোনও পরিকল্পনা আছে কিনা—জানাবেন?

[1-20–1-30 P.M.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি অন্য চিনিকলগুলির ব্যাপারে বলতে চাই না কারণ সেটা আমার দপ্তর নয়। এই রামনগরের ব্যাপারে আমি কিছুটা মাথা গলিয়েছি সেই কারণে বলছি যে, রামনগরের একটা ভায়াবিলিটি রিপোর্ট হচ্ছে এবং বর্তমানে যিনি দায়িত্ব নিয়েছেন তার সঙ্গে কথাবার্তা হয়েছে, কিছু মেশিনারির পরিবর্তন হবে। বি. আই. এফ. আরে স্কিমটা যাবে, অ্যাপ্রুভ হলে হবে।

**শ্রী মাধবেন্দু মহান্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন যে এই রামনগর সুগার মিলে আখ চাষী, যারা আখ সরবরাহ করেছে তারা তার দাম পাবে এবং কেডিয়াদের আমলে রামনগর সুগার মিলের ক্যাপিট্যাল রাজস্থানে ট্রান্সফার হয়েছে এবং সেখানে তারা ডালডার কারখানা করেছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** রামনগর সুগার মিলে আখের দামের ব্যাপারটা আমার নজরে এলো এই কারণে যে আমি একদিন ঐ পথ দিয়ে যাচ্ছিলাম এবং ওখানে চা খেতে নামি। তখন কিছু লোক আমার কাছে আসেন—চাষী। ওখানে শুনলাম যে অনেক টাকা তাদের বাকি আছে পুরানো ঐ কেডিয়াদের কাছে। সেটা কত বাকি আছে, কি আছে, না আছে তা আলোচনার বিষয়। আর কেডিয়াদের সম্বন্ধে অনেক গল্প আমি শুনেছি। তারা কোথায় কি কারখানা করেছেন তা নির্দিষ্টভাবে আমি জানি না।

**Investment of District Central Co-operative Banks**

***476.** (Admitted question No. *769.) **Shri Sultan Ahemed :** Will the Minister-in-charge of the Co-operation Department be pleased to state :—

(a) whether it is a fact that the District Central Co-operative Banks are not investing money in private enterprises ; and

(b) if so, has the Government got any other thinking in the matter ?

**Shri Bhakti Bhusan Mandal :** a) Yes

b) No

**শ্রী সুলতান আহমেদ ঃ** এই যে ডিস্ট্রিক্ট সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে ইনভেস্টমেন্ট করছেন না প্রাইভেট সেক্টার এনটারপ্রাইজে এর কারণ বলবেন কি? স্মল ইনডাস্ট্রিতে করছেন না কেন?

**মিঃ স্পিকার ঃ** Mr. Ahmed, no question can be asked about the Government policy.

**শ্রী সুলতান আহমেদ ঃ** স্যার, ব্যাঙ্কের কাজ হল ইনভেস্ট করা। তারা যদি ইনভেস্ট না করে তাহলে তো স্মল স্কেল সেক্টার মারা যাবে।

**Mr. Speaker :** Mr. Ahmed, the Minister has made the information short. He has said that no investment to private enterprises is being made. Why is not being made ?—that is a matter of Government policy. No question can be asked about the Government policy.

**শ্রী সুলতান আহমেদ ঃ** আগে যেটা ইনভেস্ট করেছিলেন সেটা রিয়েলাইজ হচ্ছে না—এর জন্যই কি ইনভেস্টমেন্ট করছেন না?

**শ্রী ভক্তিভূষন মণ্ডল ঃ** সাধারণত আমরা এটা প্রাইভেট পার্টিকে দেবার জন্য এনকারেজ করি না। ১৯৮৩'র অ্যাক্টটা আমি পড়ে শুনিয়ে দিচ্ছি তাহলে পরিষ্কার হবে।

Section 62 of the West Bengal Co-operative Society Act, 1983, read with Rule 109 of the West Bengal Co-operative Society Rules, 1987, there under provides for the manner in which a co-operative society should invest money.

Proviso to Section 47 (1) of the West Bengal Co-operative Society Act, 1983, states that a co-operative society may, with the sanction of the Registrar grant in the manner prescribed loan to any other co-operative society which is not its member.

In any case, private enterprise is not accommodated by the provisions of the West Bengal Co-operative society Act.

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কো-অপারেটিভ ব্যাঙ্কে ব্যক্তিগত লোকেদের কাছ থেকে টাকা জমা নিয়েছেন। কাগজে বিজ্ঞাপন দিচ্ছেন যে আমাদের কাছে টাকা জমা রাখুন। তারা টাকা জমা রাখছেন। তারা যখন সেই টাকা চাইবে তখন সেটা পেতে পারবেন না? আপনি যে কথা বললেন প্রাইভেট অর্গানাইজেশনের লোকেদের ব্যাপারে তারা যদি টাকা না পায় তাহলে তো মুস্কিল। আপনার ওখানে টাকা জমা রাখার বিধানটা তাহলে তুলে দেওয়া উচিত। তাদের কাছ থেকে টাকা নেবেন, অথচ তারা বিজনেস করতে গেলে টাকা পাবে না, এটা কি রকম ব্যাপার?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** এটা কো-অপারেটিভ সোসাইটিকে ঠিক মতো চালানোর জন্য এবং এনকারেজ করার জন্য অনলি কো-অপারেটিভ সোসাইটিকে ইনভেস্ট করবে, এটাই ঠিক করা হয়েছিল। এটা কোনও অন্যায় কাজ নয়।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি অনুগ্রহ করে জানাবেন কি যে বর্তমানে কো-অপারেটিভ ব্যাঙ্কগুলির মাধ্যমে যে কো-অপারেটিভ সোসাইটিগুলি থেকে কৃষকরা ঋণ পাচ্ছে না সেই ব্যাপারে কি কি পদক্ষেপ নিচ্ছেন?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** ঋণ পাচ্ছে না এই কথা যদি স্পেসিফিক ভাবে না বলেন যে কোথায় পাচ্ছে না তাহলে সেটা কিভাবে বলবো? আই অ্যাম ইন ফেভার অব ইনভেস্টমেন্ট এবং কোথাও যদি আনলিমিটেড লায়েবিলিটি থাকে সেই কাজ ফুলফিল না করলে সেখানে হয়ত ঋণ পাচ্ছে না। কিন্তু কোন জায়গার কথা বলছেন সেটা না বললে আমি ব্যাঙ্কের অবস্থা বলতে পারবো না।

[1-30–1-40 P.M.]

## সেনসার কর্মীদের স্থায়ীকরণ

*৬৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৩।) **শ্রী সুভাষ নস্কর ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭১ সালে লোকগণনার কাজে যেসমস্ত বেকার যুবক-যুবতী নিযুক্ত হয়েছিলেন তাঁহাদের প্রত্যেককে স্থায়ী চাকুরি দেওয়া হয়েছে ;

(খ) 'ক' এর প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উহাদের সংখ্যা কত ;

(গ) ১৯৮১ সালে লোকগণনার কাজে যাঁহাদের নিযুক্ত করা হয়েছিল তাঁহাদের সংখ্যা কত ; এবং

(ঘ) ১৯৮১ সালে নিযুক্ত কর্মীদের স্থায়ী চাকুরির জন্য কি সিদ্ধান্ত নেওয়া হয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

(ক) না।

(খ) ডাইরেক্টরেট অফ সেনসাস অপারেশনস্-এর অধীনে নিয়মিত কর্মী হিসাবে একাধিকক্রমে ৬ মাসের বেশি যারা কাজ করেছেন এবং যাদের নাম ডাইরেক্টরেট অফ এমপ্লয়মেন্টের অধীনস্থ "এক্সজেম্প্টেড ক্যাটাগরি মেলে" নথিভুক্ত করা হয়েছে তাদের মধ্যে থেকে এ পর্যন্ত ২৪১ জন স্থায়ীভাবে চাকুরি পেয়েছেন। এদের মধ্যে অবশ্য এক্স-সেনসাস এনুমারেটরস/সুপারভাইজারস্ প্রভৃতিদের ধরা হয়নি।

(গ) সঠিক সংখ্যা জানা নাই।

(ঘ) সেনসাস-এনুমারেটর/সুপারভাইজরদের ব্যাপারে কি করা যায় তা খতিয়ে দেখা হচ্ছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন, যারা একটানা ছয় মাস কাজ করেছে, তাদের কিছু সংখ্যককে কাজে নিয়োগ করা হয়েছে। আমি জানতে চাইছি, মাননীয় প্রবীন মন্ত্রী বিনয়বাবু তিনি একটা বিবৃতি দিয়েছিলেন, যে একটানা যারা ছয় মাস কাজ করেছিলেন, যে সব সেন্সাস কর্মী, তাদের সকলকে কর্ম সংস্থানের জন্য গভর্নমেণ্ট সিদ্ধান্ত গ্রহণ করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় এই সম্পর্কে কিছু বলবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** বিনয়বাবু কি বলেছেন জানি না। যতটুকু করা হয়েছে এবং করা হচ্ছে সেটাই আমি এখানে বলেছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বস :** আমি যেটা জানতে চাইছি, বাকি যে সব সেন্সাস কর্মীরা ছয় মাস কাজ করেছেন, এই বাকিদের সম্পর্কে এই রকম সিদ্ধান্ত হবে কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** অনেক লোক আছে, কত সংখ্যায় আছে, তার হিসাবের দরকার আছে। তারা ছয় মাস কাজ কিভাবে করেছে, তা জানার দরকার আছে। কিছু এক্সজেম্পটেড আছে, কিছু জব ওর্য়াকার আছে, আরও কিছু আছে, সমস্ত প্রশ্নটা যারা একটা পিরিয়ড পর্যন্ত করেছে, বাকিগুলো একজামিন করা হচ্ছে যে কি করা যাবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন একটানা ছয় মাস যারা কাজ করেছে, তাদের মধ্যে থেকে কিছু সংখ্যককে নিয়োগ করা হয়েছে। এটা যদি নীতিগতভাবে মেনে নিয়ে থাকেন, বাকি গুলো সম্পর্কে খতিয়ে দেখার জন্য নীতিগতভাবে কোনও সিদ্ধান্ত গভর্নমেণ্ট গ্রহণ করছেন কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** আমি যা বলেছি ৩১/১২/৮১ তারিখ পর্যন্ত যারা কাজ করেছে, তাদের মধ্যে থেকে নেওয়া হয়েছে, তারপর বলেছি খতিয়ে দেখা হচ্ছে। এর চেয়ে বেশি বলতে পারবো না।

**শ্রী দেবসরণ ঘোষ :** সেন্সাস কর্মীদের সরকারি চাকরিতে নিয়োগের ব্যাপারে লেবার ডাইরেক্টর একটা কমিটি করেছেন, সেই কমিটি এখন পর্যন্ত কি কাজ করেছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** কমিটির কাজের রিপোর্ট এখানে আমি দিতে পারছি না। সেখানে সমস্ত কিছু দেখা হচ্ছে। আমাদের ডিপার্টমেন্টের দিক থেকে ৩১. ১২. ৮৯ তারিখ পর্যন্ত একটা ডিসিসন হয়েছে, সব কিছু দেখা হচ্ছে। যারা একজেম্পটেড ক্যাটাগরি থেকে আসে তারা টোটালের ৩০%। ওরা ছাড়াও অন্যান্য বিভিন্ন গ্রুপও আছে।

**শ্রী তুহিন সামন্ত ঃ** আবার নতুন করে লোক গণনার কাজ শুরু করার প্রস্তুতি চলছে, সেই কাজে এক্সসেন্সাস কর্মীরা অগ্রাধিকার পাবে কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** ওটা আমার দপ্তরের ব্যাপার নয়, লোকগণনা অন্য দপ্তরের ব্যাপার।

**বহরমপুর স্টেশন রোড সংস্কার**

*৬৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৯।) **শ্রী আতাহার রমহান ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বহরমপুর স্টেশন রোডটি যান চলাচলের অযোগ্য ; এবং

(খ) সত্য হলে, উক্ত রাস্তাটি সংস্কারের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী মতীশ রায় ঃ**

(ক) ও (খ) রাস্তাটি বহরমপুর পৌরসভা রক্ষণাবেক্ষণ করিয়া থাকেন। প্রয়োজনীয় অর্থ সরবরাহ করা হইলে এই বিভাগ (পূর্ত সড়ক) রাস্তাটি সংস্কার করিতে পারে।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন সড়কটি পৌরসভা রক্ষণাবেক্ষণ করে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, রাস্তাটির গুরুত্ব বিবেচনা করে তাঁর দপ্তরের পক্ষ থেকে রাস্তাটি সারাবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় সদস্য নিশ্চয়ই অবগত আছেন যে, পি. ডব্লু. ডি এবং পৌরসভার মধ্যে কার কোন্ রাস্তার দায়িত্ব সেটা সঠিকভাবে চিহ্নিত করা আছে। পৌরসভা যদি কোনও রাস্তা পূর্ত দপ্তরকে হস্তান্তর করে দেয় এবং সেই মতো অর্থের বরাদ্দ হয় তবেই সে রাস্তা মেরামতের দায়িত্ব পূর্ত দপ্তর নিতে পারে। তানাহলে সেই রাস্তার রক্ষণাবেক্ষণ পৌরসভাকেই করতে হবে।

**শ্রী আতাহার রহমান ঃ** বহরমপুর পৌরসভাকে রাস্তাটি সারাবার জন্য কি পরিমাণ অর্থ দেওয়া হয়েছে এবং তার সদ্ব্যবহার হয়েছে কি?,

**শ্রী মতীশ রায় ঃ** প্রশ্নটি আমার দপ্তরের সঙ্গে জড়িত নয়, পৌর দপ্তরের সঙ্গে জড়িত। সুতরাং প্রশ্নটি সেখানে রাখলে ভাল হয়।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এমন অনেক গুরুত্বপূর্ণ পৌরসভার রাস্তা আছে যেগুলির পি. ডব্লু. ডি'র বড় বড় রাস্তার সঙ্গে যোগ আছে, অথচ সেই রাস্তাগুলির অবস্থা খুবই খারাপ, ফলে যান চলাচলে অসুবিধার সৃষ্টি হচ্ছে, সুতরাং সেক্ষেত্রে পি. ডাব্লু. ডি কি পৌরসভাকে অবিলম্বে রাস্তা মেরামত করার জন্য ইনস্ট্রাকশন দিতে পারে? পূর্ত দপ্তর এরকম কোনও স্পেসিফিক ইনস্ট্রাকশন পৌরসভাগুলিকে দিতে পারে কি?

**শ্রী মতীশ রায় ঃ** স্যার, আমার প্রশ্নের সঙ্গে এহ প্রশ্নের কোনও সম্পর্ক নেই। মাননীয় সদস্য যদি এটা জানতে চান তাহলে পরবর্তীকালে নোটিশ দেবেন, জানিয়ে দেবে।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** আমরা দেখছি বহু মিউনিসিপ্যালিটির অনেক বড় বড় রাস্তা টাকার অভাবে মেরামত করা হয় না। মাননীয় মন্ত্রী মহাশয়, সেই রাস্তাগুলি ডাইরেক্ট আপনার ডিপার্টমেন্টের অধীনে নিয়ে নিতে পারেন কি?

**শ্রী মতীশ রায় ঃ** আপাতত আমাদের বাজেটের মধ্যে সেই আর্থিক সঙ্গতি নেই। ফলে আমাদের সে ধরণের চিন্তা-ভাবনাও নেই। এবং অতীতকাল থেকে এই ব্যবস্থাই চলে আসছে যে, বড় হোক বা মাঝারি হোক যে রাস্তা পৌরসভা রক্ষণাবেক্ষণ করে সেটা পৌরসভাকেই করতে হবে। আর পূর্ত দপ্তরের আওতায় যে সমস্ত রাস্তাগুলি আছে সেগুলির রক্ষণাবেক্ষণ পূর্ত দপ্তরকে করতে হবে।

[1-40–1-50 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—বহরমপুর স্টেশন রোড সংলগ্ন জায়গাতে একটা ফ্লাইওভার হবার কথা ছিল। সেই ফ্লাইওভার ব্যাপারটা এখন কোন পর্যায়ে আছে?

**শ্রী মতীশ রায় ঃ** ফ্লাইওভারের প্রাথমিক কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে দিল্লীর সাথে কথাবার্তা বলে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি—বহরমপুর পৌরসভার মধ্যে পি. ডবলিউ. ডি. অধীনে কতগুলি রাস্তা আছে এবং সেগুলির অবস্থা কি?

**শ্রী মতীশ রায় ঃ** নোটিশ চাই।

**শ্রী কৃষ্ণধন হালদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় উত্তরে বললেন বহরমপুর পৌরসভা স্টেশন রোডের ব্যাপারে যদি পূর্ত দপ্তরকে দায়িত্ব দেন তাহলে ওঁরা সেটা গ্রহণ করে কাজকর্ম করবেন। অর্থ বরাদ্দ করবেন। অন্য কোনও পৌরসভার কোনও গুরুত্বপূর্ণ রাস্তার দায়িত্ব পূর্ত দপ্তরকে দিলে তাঁরা সেটা গ্রহণ করবেন কিনা এবং অর্থ বরাদ্দ করে সেটা তৈরি করার ব্যবস্থা করবেন কিনা জানাবেন?

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য বলছি যে, বহরমপুরের ক্ষেত্রে আমি বলেছি যে বহরমপুরে পৌরসভা যদি অর্থসহ—অর্থাৎ রাস্তা করতে বাজেটের টাকাটা দুভাগে ভাগ হয়ে যায়, একটা আমার দপ্তর এবং আর একটা জেলা পরিষদে চলে যায়। আমি যেটা বলতে চাই যদি কোন পৌরসভা বিশেষ রাস্তা পূর্ত দপ্তরের হাতে হস্তান্তরিত করতে চান তাহলে প্রয়োজনীয় অর্থ দিয়ে পূর্ত দপ্তরকে দিতে হয়।

**শ্রী কৃষ্ণধন হালদার ঃ** অতিরিক্ত প্রশ্নের উত্তরে আপনি এর আগে বহরমপুর স্টেশন রোডের ব্যাপারটা বলেছেন। আমি জানতে চাইছি, অন্য পৌরসভার সম্বন্ধে আপনাদের সিদ্ধান্তটা কি? আর পৌরসভা নিজেরাই যদি টাকা দেবে তাহলে আপনাদের ওপর দায়িত্ব দেবেন কেন?

**শ্রী মতীশ রায় ঃ** আমার উত্তরে আমি পরিষ্কার জানিয়ে দিয়েছি বহরমপুরের এই রাস্তা পৌরসভা রক্ষণাবেক্ষণ করে থাকেন। প্রয়োজনীয় অর্থ সরবরাহ করা হলে পূর্ত দপ্তরকে দেবেন।

**হুগলি জেলার বন্ধ শ্রীরাম সিল্ক ও হয়েলস্ পেন্টস্ কারখানা**

*৬৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৪।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলি জেলার কোন্নগরে অবস্থিত শ্রীরাম সিল্ক ও হয়েলস্ পেন্টস্ কারখানা দুটি বহুদিন যাবত বন্ধ আছে ; এবং

(খ) সত্য হলে, (১) কতদিন বন্ধ আছে ; ও (২) এইগুলি চালু করার ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :**

(ক) হ্যাঁ।

(খ) (১) শ্রীরাম সিল্ক কারখানাটি গত ১৫.২.৮৬ তারিখ থেকে বন্ধ আছে। এর পূর্বে ১৯৮৪-৮৫ সালে কারখানাটি এক বৎসরের জন্য বন্ধ ছিল।

মেসার্স হয়েলস্ পেন্টস কারখানাটি গত ২৫.৯.৮৬ তারিখ থেকে বন্ধ আছে।

(২) শ্রীরাম সিল্ক কারখানাটি চালু করার ব্যাপারে বহু আলোচনা হয়েছে। কিন্তু ম্যানেজমেন্ট প্রয়োজনীয় অর্থ বিনিয়োগে অক্ষম হওয়ায় কোনও মীমাংসা সূত্রে পৌঁছানো যায়নি। ইতিমধ্যে শ্রম-কমিশনারের ঘরে কয়েকবার আলোচনা হয়েছে। ম্যানেজমেন্ট জানিয়েছেন যে তারা কারখানাটি চালু করার জন্য প্রয়োজনীয় আর্থিক সাহায্যের প্রস্তাব বি. আই. এফ. আর.-এর কাছে পেশ করেছেন।

হয়েলস্ পেন্টস কারখানাটি চালু করার ব্যাপারে আমার ঘরে ম্যানেজমেন্ট ও শ্রমিক ইউনিয়নের সাথে বেশ কয়েকবার আলোচনা হয়েছে। দেখা যাচ্ছে যে, আই. আর. বি. আই.-এর আর্থিক সাহায্য ছাড়া কারখানাটি চালু করা সম্ভব নয়। আমি এ বিষয়ে আই. আর. বি. আই. এবং ইউ. বি. আই.-এর সাথে আলোচনা করি এবং বিভিন্ন অর্থলগ্নী সংস্থাকে বিষয়টি পরীক্ষা করার জন্য অনুরোধ করেছি। সম্প্রতি ম্যানেজমেন্ট জানিয়েছে যে তাঁরা আর্থিক সাহায্যের একটি প্রস্তাব বি. আই. এফ. আর.-এর কাছে পেশ করেছেন। কারখানাটি চালু করার বিষয়টি এখন পশ্চিমবঙ্গ সরকারের অধীন শিল্প সম্পর্কীয় বিশেষ সেলের বিবেচনাধীন। এ নিয়ে আলোচনা এখনও চলছে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, দীর্ঘদিন ধরে শ্রীরাম সিল্ক এবং হয়েলস্ পেইন্টস্ বন্ধ থাকবার পেছনে কারণ কি মালিক-শ্রমিক বিরোধ, না কি এর পেছনে অন্য কারণ রয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** ঐ দুটি কারখানা বন্ধ থাকবার পেছনে শ্রমিক-মালিক বিরোধের কোনও ব্যাপার নেই, এটা মালিকদের ব্যাপার। তারা শেষ পর্যন্ত প্লি নিয়েছেন যে, তাদের

টাকা নেই ; বি. আই. এফ. আর. এবং আই. আর. বি. আই. টাকা দেন তাহলে তারা কারখানা দুটি চালু করবেন। এর আগে একবার শ্রীরাম সিল্ক মডার্নাইজেশনের প্রশ্নে টাকা-পয়সার কথা উঠেছিল। তখন ইউনিয়নের সঙ্গে একটা চুক্তিও হয়েছিল এবং ইউনিয়ন রাজি হয়েছিল ব্যাক-আউট করেছিলেন। বলেছিলেন যে, আমদের টাকা-পয়সাও নেই ; আই. আর. বি. আই., বি. আই. এফ. আর. টাকা দিলে চালু হবে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** শ্রীরাম সিল্কের মালিক কি সেই বাঙ্গুর, বেহালায় বাড়ি ভেঙ্গে পড়বার অপরাধে যে বাঙ্গুররা গ্রেপ্তার হয়েছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** তিনিই মালিক কিনা জানি না, তবে বেহালার যিনি তিনিও একজন বাঙ্গুর।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** নিশ্চয়ই খবর রাখেন যে, এই বাঙ্গুর ব্রাদারস্ পশ্চিমবঙ্গে অনেক চটকল, সুতাকল এবং ইঞ্জিনিয়ারিং কারখানা বন্ধ করে রুগ্ন করে দিয়েছেন। টাকা অন্য জায়গায় খাটাচ্ছেন। এমন কি, বি. আই. এফ. আর. যে স্কীম অ্যাপ্রুভ করলো ফোর্ট উইলিয়মের ক্ষেত্রে সেই স্কীম অনুযায়ী তারা প্রোমোটারের টাকাও জানাচ্ছেন না যার জন্য সরকারকেও বিব্রত হতে হচ্ছে। এই ব্যাপারে স্টেপ নেবার কথা ভাবছেন কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এটা ঠিক, আজকে বাঙ্গুর পরিবারে ভাঙ্গন ধরে গেছে। আজকে বাঙ্গুর কারখানা বন্ধ হয়ে যখন রুগ্ন হয় তখন ডাকাডাকি হলে এ বলেন—আমি নই, উনি, আবার উনি বলেন—আমি নই, তিনি। পরিবারের মধ্যে এইরকম একটা অবস্থা চলছে। আবার কিছু টাকা-পয়সা তারা অন্য জায়গায়ও খাটাচ্ছেন এবং দেশের আইন যা রয়েছে সেই অনুযায়ীই সেটা তারা করছেন। তবে আমরা চেষ্টা করছি। ডানবার কটন মিল নিয়ে অসুবিধা হয়েছিল—সম্পত্তি ভাগ হয়নি। পরে দেখেছি যে, ভাগ হয়েছে। তখন বলেছেন—আমি যা পেয়েছি তাতে চলবে না। সেন্ট্রাল কটন মিল, বাউড়িয়া কটন মিল—এসব খারাপ হয়ে রয়েছে এবং ভাগাভাগীর মধ্যে রয়েছে।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রীর উত্তর থেকে দুটি জিনিস বের হয়ে এসেছে। দুটি স্পেসিফিক গ্রুপ শিল্প বন্ধ খুব অ্যাফেকটেড। বাঙ্গুরদের যেসব মিল আছে সেসব বন্ধ হয়ে যাচ্ছে। ডানবার কটন মিল, গারুলিয়া সেন্ট্রাল কটন মিল এবং উত্তরপাড়ার কারখানাও বন্ধ। কোতরং, উত্তরপাড়ার শ্রীরাম সিল্ক এবং হয়েলস্ পেইণ্টস ডিনোটিফিকেশন হয়ে বন্ধ হয়ে রয়েছে। এই বাঙ্গুর গোষ্ঠীর রুগ্ন কারখানা এবং উত্তরপাড়া ও কোতরং এলাকার বন্ধ কারখানাগুলি সম্পর্কে কি ভাবছেন জানাবেন কি?

[1-50–2-00 P.M.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** সমস্ত রুগ্ন কারখানা সম্বন্ধে আমরা যা ভাবছি সেটা হচ্ছে বাঙ্গুর গোষ্ঠী, বিড়লা গোষ্ঠী সম্বন্ধে চেষ্টা করছি। অর্থাৎ কি করে চালু করা যায়, বন্ধ হলে কি করে চালু করা যায় তারজন্য চেষ্টা করছি। এরমধ্যে উত্তরপাড়াটিও যেমন আছে তেমনি শ্রীরাম সিল্কের ব্যাপারটিও আছে। হোয়েলস্ পেণ্ট্স নিয়েও আমাদের চেষ্টা আছে কি করে খেলা যায়।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি শ্রীরাম সিল্কে কতজন লোক অর্থাৎ লেবার বা অফিসার কাজ করতেন ; এবং কো-অপারেটিভ তৈরি করে চালানো হবে কিনা এ সম্পর্কে কোনও ভাবনা-চিন্তা করছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** শ্রীরাম সিল্কে কেউ কাজ করছে না, ওটা বন্ধ আছে। হোয়েল পেন্টসও বন্ধ আছে। আমার কাছে কো-অপারেটিভের কোনও প্রস্তাব নেই।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** আগে কতজন লোক কাজ করতেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** শ্রীরাম সিল্কে বোধহয় ৬১২ জন।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** কো-অপারেটিভের প্রস্তাব দিলে আপনি ভাবনা-চিন্তা করতে পারেন কি?

**শ্রী শন্তিরঞ্জন ঘটক ঃ** এইসব প্রশ্ন শ্রম দপ্তরের নয়। কো-অপারেটিভের প্রশ্ন নেই। তবে এই সব বিষয়ে আমরা সাহায্য করি।

**শ্রী অশোক ঘোষ ঃ** আপনি বললেন এই দুটি কারখানা দীর্ঘদিন বন্ধ আছে। শ্রীরাম সিল্ক এবং হোয়েল পেন্টসে কতজন অ্যাফেকটেড হয়েছেন ; এবং আপনার দপ্তরে শেষ কবে আলোচনা হয়েছে, কোনও দিন ঠিক হয়েছে কি?

**শ্রী শন্তিরঞ্জন ঘটক ঃ** আলোচনা প্রায়ই হচ্ছে, গতকালকেও কথা হয়েছে। হোয়েল পেন্টসে আগে কাজ করা লোকের সংখ্যাটা শান্তশ্রীবাবু যেটা বললেন, ২৫০ হয়ত হবে, তবে আমার সঙ্গে মিলছে না। উই আর অন দি ট্রাক। আমরা যেটা করেছি সেটা হচ্ছে, চিফ মিনিস্টারের সেলে যে অফিসাররা আছেন তাঁদের বলেছি তাঁরা যাতে প্রসেসিংটা আবার চালু করেন।

## কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে নিয়োগ

*৬২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৮।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি, সরকারি ও বেসরকারি সংস্থায় নিয়োগের ক্ষেত্রে কর্মবিনিয়োগ কেন্দ্র থেকে বাধ্যতামূলকভাবে নিয়োগ করার পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

রাজ্য সরকারের ১৭.১০.৭৭ তারিখের প্রশাসনিক আদেশনামা অনুযায়ী কিছু কিছু ব্যতিক্রম সাপেক্ষ রাজ্যসরকারি সংস্থা ও আধা সরকারি সংস্থাসমূহে পি. এস. সি. ও প্রোমোশনের আওতা বহির্ভূত পদসমূহে কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে লোকনিয়োগের ব্যবস্থা রয়েছে।

বেসরকারি সংস্থায় কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে লোক নিয়োগের ব্যাপারে কোনও আইন নেই।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে স্কুল এবং কলেজগুলোতে কর্ম বিনিয়োগ কেন্দ্র থেকে লোক না নিয়ে বেশিরভাগ স্কুল এবং কলেজগুলোতে

বাইরে থেকে কর্মী নিয়োগ করা হয়—এই ক্ষেত্রে বাধ্যতামূলক করবেন কি যে কর্ম বিনিয়োগ কেন্দ্র থেকে লোক নিতে হবে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমাদের যেগুলো আছে সেগুলোকে বলে দিয়েছি, সরকারি এবং আধাসরকারিগুলোকে বলে দিয়েছি। কিন্তু বেসরকারি, ল্যাণ্ড লুজার যেগুলো, সেগুলো এরমধ্যে পড়ে না। ডাই ইন হার্নেস কেস এর মধ্যে পড়ে না, পি. এস. সি. কেসও আছে, এই সমস্তর একটার মধ্যে পড়ে না।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি বলেছেন বেসরকারি ক্ষেত্রে কর্ম বিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে হতে হবে এমন কোনও আইন নেই। আমার প্রশ্ন হচ্ছে বেসরকারি সংস্থা কোনগুলোকে বোঝায়?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** কেন্দ্রীয় সরকারের যারা তারা কেন্দ্রীয় সরকারি রাজ্যসরকারের আছে, রাজ্যের ক্ষেত্রে যুক্ত আধা সরকারি আছে, মিউনিসিপ্যালিটি আছে। আর তাছাড়া যেগুলো সেগুলো বেসরকারি। বেসরকারি ক্ষেত্রে নোটিফিকেশন করার একটা ব্যবস্থা আছে যে তারা আমাদের জানায় এতো কাজ খালি আছে এবং সেই হিসাবে আমরা পাঠাই। কিন্তু তাদের থেকেই যে নিতে হবে এমন কোনও বাধ্যবাধকতা আইনের মধ্যে নেই।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কলেজগুলিতে অশিক্ষক কর্মচারী নিয়োগের ক্ষেত্রে কর্মবিনিয়োগ কেন্দ্র থেকে নিয়োগের কোনওরকম পরিকল্পনা আছে কিনা এবং যদি পরিকল্পনা থেকে থাকে তাহলে সেটা মানা হচ্ছে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** কলেজ সার্ভিস কমিশনে যেগুলো আছে, সেই হিসাবে নেওয়া হয়। তাছাড়া আপনার যদি জানা থাকে যে কোথাও অশিক্ষক কর্মচারী কলেজে ওই সার্ভিস কমিশন থেকে নেওয়া হয়নি তাহলে আপনি জানাবেন আমি দেখবো।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার একটা প্রশ্ন যেহেতু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখানো আছে এবং দীর্ঘদিন নাম লেখানো সত্ত্বেও কোনও কল পায় না এর সংখ্যা খুব কম নয়। বর্তমানে যারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাচ্ছে তাদের পূর্বেকার বহু সংখ্যকের এখনো কল আসেনি এবং এখন যারা নাম লেখাচ্ছে তারা যখন চাকুরি পাবে তখন তাদের আর বয়স থাকবে না। এই ব্যাপারে ক্যাটাগরি মিক্স করার কোনও ব্যবস্থা নেওয়া যায় কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আইন অনুযায়ী এটা করা যায় না।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আইন পরিবর্তন করা যায় কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এক্সচেঞ্জের আইন তো আমাদের হাতে নয়, এতে ডিসক্রিমিনেশন এসে যাবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু প্লেসমেন্টের সংখ্যা খুব কম এবং ক্রমবর্ধমান হারে ক্রমেই কমবে। ভারতবর্ষের যে কোনও রাজ্যের তুলনায় এই ব্যাপারে খুব লো। মানববাবু যেটা বলেছেন নিশ্চয় জানেন যে, নন-

ম্যাট্রিক এবং জেনারেল ক্যাটাগরির ১৯৭৭ সালের যারা তাদের কল এসেছে। অথচ বেসরকারি সংস্থা, মিউনিসিপ্যালিটি এবং কলেজগুলিতে লোক নেওয়া হচ্ছে। অনেককে সেখানে পারমানেন্ট পোস্টে টেম্পোরারি হিসাবে নেওয়া হচ্ছে এবং পরে নোটিফাই করা হচ্ছে না এবং পরে পার্মানেন্ট হচ্ছে। অতএব প্লেসমেন্টের ক্ষেত্রে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে যারা নাম লেখাচ্ছে তাদের ক্ষেত্রে আইন ছাড়া অন্য কোনও প্রশাসনিক ব্যবস্থা নেওয়া যায় কিনা দেখবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** আমরা বিভিন্ন বেসরকারি সংস্থাকে পারসুয়েড করার চেষ্টা করি। তারপরে আমরা সেন্ট্রাল গভর্নমেন্টে অরগ্যানাইজেশনে এবং ইনস্টিটিউশনে এমপ্লেয়মেন্ট এক্সচেঞ্জের থেকে নিতে বলি। এই ব্যাপারে এমপ্লয়মেন্ট কমিটি লেবেলে আলোচনা করেছি। এবং বলেছি যে পুরনো এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে কভার করতে হবে। সার্ভিস কমিশন এবং রিক্রুটমেন্টের ক্ষেত্রেও বলেছি যে, এটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নিতে হবে। কারণ এটা একটা স্ট্যাগারিং অবস্থা হয়ে যাচ্ছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কার্ড হোল্ডার যারা তাদের অন্তত ফিডব্যাক করুন এবং যাতে তারা সিনিয়ারিটি বেসিসে চাকুরি পায় তার ব্যবস্থা করুন।

[2-00–2-10 P.M.]

আমরা যদি জানতে পারি এত লোক কাজ পেয়েছে—আমাদের এক্সচেঞ্জে হিসাব নেই, যেটা মানববাবু বললেন—তাহলে সিনিয়ারিটির ব্যাপারে আমরা চিন্তা করতে পারি। আদারওয়াইজ এই যে নাম রয়ে গিয়েছে তারা হয়ত চাকরি পেয়েছে কিন্তু সিনিয়ারিটিতে তারা সামনে রয়েছে, সেইজন্যে আমরা একটা টাস্ক ফোর্স গঠন করেছি সেটা থেকে এলিমিনেটিং করছি, তারা যদি নিজেরা স্বেচ্ছায় কো-অপারেট না করেন তাহলে অসুবিধা হবে, যারা চাকরি পেয়েছেন তারা নিজেরা জানাবেন সেটা না করলে অসুবিধা হবে। আর একটা বিধান আজ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের বেটার চান্সের যে সুযোগ আছে সেটার জন্য অনেকে এক্সচেঞ্জে নামটা লিখিয়ে যাচ্ছে, ইট ইজ এ প্রবলেম।

**শ্রী হারান হাজরা :** স্যার, স্কুল প্রতিষ্ঠানের ক্ষেত্রে, শিক্ষা প্রতিষ্ঠানের ক্ষেত্রে কোয়ালিফিকেশন থাকায় এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জে চাকরি পাওয়ার পরে ফর রিটায়ারমেণ্ট অফ সার্ভিস-র জন্য কোনও কার্ড রাখার ব্যবস্থা আছে কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** অবশ্য আমি নির্দিষ্ট কিছু বলছি না, একটি ক্ষেত্রে আমি জানি সেটা আমি খোঁজ নিচ্ছি, এই রকম একটা ব্যবস্থা ডিপার্টমেণ্ট অফ এডুকেশনে আছে, এই ব্যাপারে একটা সার্কুলার আছে, এমপ্লয়েমেণ্ট এক্সচেঞ্জে বেটার পজিশনের জন্য বিশেষ করে হায়ার কোয়ালিফিকেশনের ক্ষেত্রে যারা এম. এ. আছে তাদের।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** একটু আগে সৌগতবাবু বললেন, সেই ব্যাপারে আমিও বলছি যে, এই বছরে আমাদের যে বই দেওয়া হয়েছে তাতে ৫.৪ থাউজেন্ড লোককে এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জে নেওয়া হয়েছে আপ টু জুন। গত বছরে ৪.৫ জুট অবধি নেওয়া হয়েছে। প্রতি বছরেই দেখা যাচ্ছে সামান্য সংখ্যক লোককে নেওয়া হয়েছে, আমি তাই বলছি প্রাইভেট যে সমস্ত কনসার্ন আছে ইনডাস্ট্রি আছে, যারা গভর্নমেণ্ট থেকে, বহু ফিনান্সিয়াল ইন্সটিটিউশন থেকে, কোটি কোটি টাকা লোন নিয়ে থাকেন তাদের ক্ষেত্রে এমপ্লয়েণ্ট মাধ্যমে

লোক নেওয়ার জন্য বিভিন্ন জায়গা থেকে তারা লোক নেন, এক্ষেত্রে আপনি যদি মনে করেন যেহেতু ওরা ফিনান্সিয়াল ইন্সটিটিউশন, গভর্নমেন্ট ইন্সটিটিউশনসের কাছ থেকে কোটি কোটি টাকা ধার নিচ্ছেন তাদের একটা অবলিগেশন থাকা উচিত সেইজন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-র থ্রু দিয়ে নেওয়া উচিত। এই ব্যাপারে রুলস করা যায় কিনা এটা ভাববেন কি? প্রাইভেট কনসার্ন অ্যান্ড ইনডাস্ট্রিজ, দোজ হু আর টেকিং লোনস ফ্রম দি ফিনান্সিয়াল ইন্সটিটিউশনস, এই ব্যাপারে কিছু ভাবছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমরা বিভিন্ন চেম্বারের কাছে বলেছি, উনি আমার চেয়ে আইনটা ভালই জনেন, আইনে এটা করতে পারব না, এই ব্যাপারে চেষ্টা আমাদের আছে।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে আগে খুব কড়াকড়ি ছিল না কিন্তু বামফ্রন্ট সরকার এর আমলে এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে খুব ফলো করা হচ্ছে। বেসরকারি প্রতিষ্ঠান যেগুলি আছে, তারা প্রচুর লোক নিয়োগ করে থাকেন। আমি বলছি যে একটা পারসেন্টেজ অর্থাৎ ফিফটি পারসেন্ট লোক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নিতে বাধ্য থাকবে এই রকম কিছু আইন করে করা যায় কি না? যদিও এটা রাজ্য সরকারের কিছু করবার নেই, কেন্দ্রীয় সরকারই করতে পারেন। রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে বলা যায় কিনা যে এই আইনটাকে চেঞ্জ করে করা যায় কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই ব্যাপারে আমি জানি না, স্পিকার মহাশয় আইন জানেন উনি বলতে পারবেন। বোধ হয় আইন করে করা যায় না। সংবিধানের মধ্যে যেটা কম্পালশন আছে, প্রাইভেট সেক্টরের ক্ষেত্রে সেটা অপূর্ববাবু বলতে পারবেন। আর একটা ডিফিকাল্টি আছে, বিশেষ করে চটকলে সেখানে ক্যাজুয়াল কর্মীর দরকার হয়। এদের যদি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের অপেক্ষায় বসে থাকতে হয় তাহলে প্রবলেম আছে। কতকগুলি পোস্ট আছে যেগুলি পারমানেন্ট পোস্ট, রেগুলার পোস্ট যেগুলি আমরা বলেছি যে যাতে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে নেওয়া হয়।

**মিঃ স্পিকার ঃ** গভর্নমেন্ট দপ্তরে যে কোনও লোককে যদি ১ দিনের জন্য নিয়োগ করা হয় বা করে থাকেন একটা টেবিল পরিস্কার করবার জন্য বা ঝাঁট দেবার জন্য, সে মনে করে যে সরকারি দপ্তরে যখন সে কাজ করেছে, তার একটা অধিকার আছে এও ভাবে যে, যদি কোনও দিন ভবিষ্যতে শূন্য পদ হয় তাহলে তাকেই নিয়োগ করতে হবে। এই রকম একটা সাইকোলাজি গ্রো করে। এটা প্রবলেম। কোনও কর্মীকে যদি ২ ঘণ্টার জন্যও নিয়োগ করা হয়, মনে করুন কোনও আরজেন্ট ফাইলের জন্য পাঠালেন কি কাগজ পরিস্কার করবার জন্য ৪ জন কুলি নিয়োগ করলেন, সে মনে করে যে এটা আমার একটা অধিকার, ভবিষ্যতে কোনওদিন সুযোগ হলে কাজ পাব। এটা খুব বিপদ। এরপর পলিটিক্যাল সাপোর্টের একটা ব্যাপার আছে, পলিটিক্যাল লোকেরা—জাস্টিফায়েড হোক বা আন জাস্টিফায়েড হোক, পলিটিক্যাল গ্রুপের লোকেরা এতে জড়িয়ে পড়েন। একমাত্র একটা কনসেনসাস করা ছাড়া এই সমস্যা দূর করা যাবে না। কমপ্লেন করলে, পাল্টা কমপ্লেন করলে সমস্যার সমাধান হবে না। আরও বেশি অ্যাগ্রেভেটেড হবে।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### হাওড়া জেলায় বন্ধ শিল্পের সংখ্যা

*৬৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৬।) শ্রী অমর ব্যানার্জি ঃ শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি গত ১-১২-১৯৮৯ তারিখ হইতে ৩১-৩-১৯৯০ তারিখ পর্যন্ত হাওড়া জেলায় মোট কতগুলি বৃহৎ ও ক্ষুদ্র শিল্প বন্ধ হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

গত ১. ১২. ৮৯ তারিখ হতে ৩১. ৩. ৯০ পর্যন্ত হাওড়া জেলায় কেবলমাত্র শ্রী হনুমান জুট মিলস্ লিমিটেড নামে কারখানাটি লক-আউটের ফলে ১১. ১. ৯০ থেকে বন্ধ হয়েছে। এটি একটি বৃহৎ শিল্প।

### নথিভুক্ত শিক্ষিত বেকারের সংখ্যা

*৬৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫৫।) শ্রী দেবপ্রসাদ সরকার ঃ শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, রাজ্যের বিভিন্ন কর্মনিয়োগ কেন্দ্রে ১৯৮৯ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত নথিভুক্ত বেকারদের মধ্যে শিক্ষিত বেকারের সংখ্যা কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

২৭,৮৫,০০০।

### জলপাইগুড়ি জেলায় শিলতোর্ষা নদীর উপর সেতু নির্মাণ

*৬৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩০।) শ্রী নির্মল দাস ঃ পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলায় আলিপুরদুয়ার মহকুমার অন্তর্গত শীলবাড়িতে শিলতোর্ষা নদীর উপর সেতু নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, ১৯৯০-৯১ আর্থিক বছরে উক্ত সেতু নির্মাণের কাজ আরম্ভ হবে কিনা?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রস্তাবটি বিবেচনাধীন রয়েছে।

(খ) এখন বলা সম্ভব নয়।

### পশ্চিমবঙ্গে নথিভুক্ত বেকারের সংখ্যা

*৬৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩১।) শ্রী প্রশান্ত প্রধান ঃ শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ৩১-১২-১৯৮৯ পর্যন্ত নথিভুক্ত বেকারদের মধ্যে (১) গ্রাজুয়েট ও (২) মাধ্যমিক পাশ, আন্ডার গ্রাজুয়েট বেকারের সংখ্যাই বা কত ; এবং

(খ) ব্লকে ব্লকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ৫ লক্ষ ৭৩ হাজার
(২) ১৩ লক্ষ ৪৩ হাজার
(৩) ৫ লক্ষ ৬৯ হাজার

(খ) আপাতত নেই।

**জয় ইঞ্জিনিয়ারিং কারখানা**

***৬৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৮।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জয় ইঞ্জিনিয়ারিং কারখানা বন্ধ হবার কারণ কি ;

(খ) বন্ধ হওয়ার ফলে কত শ্রমিক কর্মাচারী বেকার হয়ে পড়েছেন ; এবং

(গ) রাজ্য সরকার কারখানাটি খোলার ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জয় ইঞ্জিনিয়ারিং ওয়ার্কস লিমিটেড-এর অধীন মেসার্স উষা ফ্যান ইণ্ডাস্ট্রিজ তাদের কারখানায় ক্রমশ ক্ষতি, চড়া মজুরি, ক্ষুদ্র শিল্পজাত পণ্যের মূল্যের তুলনায় উৎপাদন মূল্যের অসমতা, উৎপাদন হ্রাস প্রভৃতি কারণ দেখিয়ে কারখানাটি ২৩. ৫. ৯০ তারিখ থেকে বন্ধ করে দেবে বলে জানিয়েছেন।

উষা সুইং মেশিন ওয়ার্কস প্রায় অনুরূপ কারণ দেখিয়ে ১৯. ২. ৮৯ তারিখ থেকে কারখানাটি বন্ধ করে দিয়েছে।

(খ) উষা ফ্যান ইণ্ডাস্ট্রিজ কারখানাটিতে মোট ১,২০০ শ্রমিক কর্মচারী প্রস্তাবিত বন্ধের আওতায় পড়বেন। উষা সুইং মেশিন ওয়ার্কস কারখানাটিতে মোট ২,০০০ শ্রমিক কর্মচারী বন্ধের আওতায় পড়েছেন।

(গ) রাজ্য সরকার উষা ফ্যান ইণ্ডাস্ট্রিজ-এর প্রস্তাবিত বন্ধের অনুমতি দেননি। উষা ফ্যান ইণ্ডাস্ট্রিজ এবং উষা সুইং মেশিন ওয়ার্কস এই উভয় কারখানা দুটির বন্ধ সম্পর্কীয় বিরোধটি মীমাংসা করে যাতে পুনরায় কাজ চালু করা যায় তার জন্য শ্রম কমিশনারকে সর্বপ্রকার প্রচেষ্টা চালাবার নির্দেশ দেওয়া হয়েছে। শ্রম কমিশনার বেশ কয়েকটি মিটিং করেছেন এবং প্রচেষ্টা অব্যাহত রেখেছেন।

**কর্মবিনিয়োগ কেন্দ্রের জন্য টাস্ক ফোর্স গঠন**

***৬৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১২২২।) **শ্রী অমিয় পাত্র ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি, রাজ্যের কোন কোন কর্মবিনিয়োগ কেন্দ্রে 'টাস্ক ফোর্স' গঠিত হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

নিম্নলিখিত কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে

টাস্ক ফোর্স গঠন করা হয়েছে ঃ—

(১) রিজিওনল এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ, কলিকাতা,

(২) সাব রিজিওনল এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ, ব্যারাকপুর,

(৩) ” ” ” ” হাওড়া,

(৪) ” ” ” ” দুর্গাপুর

(৫) ” ” ” ” নর্থ ক্যালকাটা

(৬) ” ” ” ” খিদিরপুর।

(৭) ডিস্ট্রিক্ট এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ, সোনারপুর,

(৮) ” ” ” বারাসাত

(৯) ” ” ” দমদম

(১০) ” ” ” কৃষ্ণনগর

(১১) ” ” ” বাঁকুড়া।

**মধুকুন্ডা সিমেন্ট কারখানায় শ্রমিক নিয়োগ**

*৬৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২২৩।) **শ্রী নটবর বাগদি ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) (১) ইহা কি সত্য যে, মধুকুন্ডা সিমেন্ট কারখানাতে বহু স্থায়ী শ্রমিক কর্মচারী নিয়োগ করা হয়েছে ; ও

(২) সত্য হলে, এ পর্যন্ত উক্ত কারখানাতে মোট কতজনকে নিয়োগ করা হয়েছে ;

(খ) (১) কাগজে বিজ্ঞাপন বা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নিয়োগ করা হয়েছে কিনা, ও

(২) না হয়ে থাকলে, কিভাবে নিয়োগ করা হয়েছে ; এবং

(গ) এই নিয়োগ কমিটিতে কতজন সদস্য আছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) হ্যাঁ।

(২) ২২৪ জনকে।

(খ) (১ ও ২) কাগজে বিজ্ঞাপন এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ উভয়ের মাধ্যমেই কিছু কর্মচারীকে নিয়োগ করা হয়েছে। এছাড়া নোটিশ বোর্ড, জেলা সৈনিক বোর্ড ও সিমেন্ট কর্পোরেশন অফ ইণ্ডিয়া থেকে ডেপুটেশন-এর মাধ্যমেও কিছু কিছু নিয়োগ করা হয়েছে।

(গ) ৫ থেকে ৬ জন।

**মথুরাপুর পি এইচ সি হইতে মথুরাপুর হাট পর্যন্ত রাস্তার সংস্কার**

*৬৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪৩।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি :** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মথুরাপুর থানার অন্তর্গত মথুরাপুর পি এইচ সি হইতে মথুরাপুর হাট পর্যন্ত (ভায়া বাপুলি বাজার) রাস্তাটির মেরামতের কাজ শুরু হইয়াছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কাজটি কবে নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ও (খ) মেরামতির কাজ ইতিমধ্যে শেষ হয়েছে।

**রেশনে পাম অলিপ তেল সরবরাহ**

*৭০০। (অনুমোদিত প্রশ্ন নং *১২৭০।) **শ্রী সুমন্তকুমার হীরা :** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ইহা কি সত্য যে, রেশনে পাম অলিপ তেল নিয়মিত সরবরাহ করা হবে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

রেশনে পামলিপ তেল সরবরাহ করা হচ্ছে না। তবে আর বি ডি পামলীন তেল ৭ই মে, ১৯৯০ তারিখ থেকে রেশনে দেওয়ার জন্য সরবরাহ করা হচ্ছে। এই তেল রেশনে নিয়মিত সরবরাহ করা যাবে কিনা তা নির্ভর করবে কেন্দ্রীয় সরকার কর্তৃক ধার্যের পরিমাণ এবং রাষ্ট্রীয় বাণিজ্য সংস্থা (S. T. C.) কর্তৃক যোগানের উপর।

**আরামবাগ মহকুমায় রাস্তার সংস্কার কার্য**

*৭০১। (অনুমোদিত প্রশ্ন নং *৫১০।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলি জেলার আরামবাগ মহকুমায় পূর্ত বিভাগের অধীন প্রতিটি রাস্তা যানবাহন চলাচলের অযোগ্য ; এবং

(খ) সত্য হইলে, ঐ রাস্তাগুলির সংস্কার কার্য কতদিনের মধ্যে আরম্ভ ও শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**পুরুলিয়া জেলার বুধপুর হইতে পায়ারবালি পর্যন্ত রাস্তা নির্মাণ**

*৭০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩৫।) **শ্রী কমলাকান্ত মাহাতো ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলার বুধপুর হইতে পায়ারবালি পর্যন্ত একটা রাস্তা নির্মাণের পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে, উক্ত রাস্তাটি নির্মাণের জন্য ব্যয় বরাদ্দের পরিমাণ কত?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ,

(খ) বর্তমান বছরে কোনও অর্থ বরাদ্দ করা হয়নি।

**নির্মাণ কর্মীদের সামাজিক নিরাপত্তার জন্য ব্যবস্থা গ্রহণ**

*৭০৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩৩।) **শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নির্মাণ কর্মীদের (কন্‌স্ট্রাকশন লেবারারস্‌) সামাজিক নিরাপত্তা ও কল্যাণের জন্য রাজ্য সরকার কোনও বিধি প্রণয়নের কথা চিন্তা করছেন কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত সিদ্ধান্ত কার্যকরি করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণের কথা ভাবা হচ্ছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার এই সম্পর্কে একটি আইন প্রণয়নের বিষয় চিন্তা করছিলেন। কিন্তু বর্তমানে কেন্দ্রীয় সরকার এই বিষয়ে আইন প্রণয়ন করার সিদ্ধান্ত ঘোষণা করায় রাজ্য সরকার তার অপেক্ষায় আছেন।

(খ) প্রশ্ন ওঠে না।

**খড়্গপুর ২ নং ব্লকের বারবেট্যা হইতে যামনা পর্যন্ত রাস্তা নির্মাণ**

*৭০৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৯১১।) **শ্রী নাজমুল হক ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, খড়্গপুর ২ নং ব্লকের বারবেট্যা হইতে পিংলা ব্লকের যামনা পর্যন্ত রাস্তাটি নির্মীয়মান অবস্থায় দীর্ঘদিন বন্ধ রহিয়াছে ; এবং

(খ) সত্য হইলে, কারণ কি?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### বাঁকুড়া জেলায় ই এস আই হাসপাতাল স্থাপন

*৭০৯। (অনুমোদিত প্রশ্ন নং *২১১৮।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলায় ই এস আই হাসপাতাল স্থাপন করার পরিকল্পনা আছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ কার্যকরি হবে বলে আশা করা যায়?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### কালীপুর-উদয়রাজপুর রাস্তাটি পাকা রাস্তায় রূপান্তরকরণ

*৭১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৬।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গোঘাটের "কালীপুর-উদয়রাজপুর" রাস্তাটি সম্পূর্ণ পাকা রাস্তায় রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ, হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ ;

(খ) সব কিছু ঠিকমতো চললে এ বছরে নির্মাণ কাজ শেষ হবে বলে আশা করা যায়।

### ফলতা থেকে নামখানা পর্যন্ত রাস্তাটিকে স্টেট-হাইওয়েতে রূপান্তরকরণ

*৭১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮৭।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি, ফলতা থেকে নামখানা পর্যন্ত রাস্তাটিকে স্টেট হাইওয়েতে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

দোস্তিপুর থেকে ডায়মণ্ডহারবার-কাকদ্বীপ-নামখানা হয়ে বকখলি পর্যন্ত রাস্তাটি ইতিমধ্যেই ১ নং রাজ্য সড়ক হিসাবে চিহ্নিত হয়েছে, তবে ফলতা থেকে দোস্তিপুর পর্যন্ত ৮ মাইল পথরেখা রাজ্য সড়কের অন্তর্ভুক্ত নয়, এবং সে বিষয়ে কোনও চিন্তা রাজ্য সরকারের নেই।

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

### পশ্চিমবঙ্গ কৃষি-পেনসন প্রাপকের সংখ্যা

**১৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৭।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কৃষি-পেনসন প্রাপকের সংখ্যা কত ; এবং

(খ) কিসের ভিত্তিতে এই পেনসন দেওয়া হয়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিভিন্ন জেলা অফিস থেকে প্রাপ্ত রিপোর্টের ভিত্তিতে দেখা যাচ্ছে যে, ১৯৮৮-৮৯ সালে মোট ২০,৭০৭ জন কৃষক পেনসন পেয়েছেন। চলতি বৎসরের (১৯৮৯-৯০) রিপোর্ট এখনও অধিকাংশ জেলা থেকে পাওয়া যায় নি।

(খ) নিম্নবর্ণিত সর্ত-সাপেক্ষ কৃষি-পেনসন দেওয়া হয় ;

(১) পেনসন প্রাপক একজন কৃষি শ্রমিক হবেন।

(২) বর্গাদার হিসাবে দুই একর জমি চাষ করবেন।

(৩) অনধিক ৩ বিঘা জমির মালিক হবেন এবং ঐ জমি চাষ করছিলেন বা করে থাকেন।

(৪) পেনসনের জন্য আবেদনপত্র জমা দেওয়ার দিন অবশ্যই ৬০ বৎসর বয়সে উপনীত হবেন।

(৫) দুর্ঘটনা বা রোগজনিত কারণে শারীরিকভাবে অকর্মণ্য হয়ে পড়া ক্ষেতমজুর/বর্গাদার কৃষক-এর ক্ষেত্রে বয়স সীমা ৫৫ বৎসর হবে।

(৬) প্রাপকের কোনও নিকট আত্মীয় নেই যিনি তার খোরপোষ বহন করতে পারেন বা ওরকম আত্মীয়ের তাকে ভরণ-পোষণ দেওয়ার সম্বল নেই।

(৭) অবশ্যই পশ্চিমবঙ্গে ১০ বৎসর বা তার অধিক কাল বসবাস করতে হবে।

(৮) অন্য কোনও সরকার বা সংস্থার দেয় পেনসন আর্থিক অনুদান পান না।

(৯) পেনসন প্রাপক মারা গেলে তার এক বা একাধিক বিধবাদের মধ্যে মাসিক ৬০ টাকা সমহারে ভাগ করে দেওয়া হয়।

### পশ্চিমবঙ্গে উৎপন্ন ফসল সংরক্ষণ ব্যবস্থা

**১৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১০।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গের কৃষকের উৎপন্ন ফসলের সংরক্ষণের জন্য রাজ্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হ্যাঁ, করা হয়েছে।

**কৃষিঋণ মুকুব করার প্রস্তাব**

**১৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৪।) **শ্রী অমর ব্যানার্জি ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কেন্দ্রীয় সরকারের দেয় প্রতিশ্রুতি অনুযায়ী কৃষিঋণ মুকুবে কোনও প্রস্তাব রাজ্য সরকারের আছে কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** কৃষিঋণ মুকুব সংক্রান্ত কেন্দ্রীয় সরকারের কোনও প্রস্তাব বা প্রতিশ্রুতি রাজ্যসরকারের কাছে এখনও আসে নি। সুতরাং সেই অনুযায়ী কৃষিঋণ মুকুবের কোনও প্রস্তাব বর্তমানে রাজ্য সরকারের বিবেচনাধীন নাই।

**জয়নগর-মজিলপুর এলাকায় মনীষী পণ্ডিত শিবনাথ শাস্ত্রীর নামঙ্কিত কমিউনিটি হলের নির্মাণকার্য**

**১৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, দক্ষিণ চব্বিশ-পরগনার জয়নগর-মজিলপুর এলাকায় মনীষী পণ্ডিত শিবনাথ শাস্ত্রীর নামাঙ্কিত নির্মীয়মাণ কমিউনিটি হলটি সরকারি অর্থ সাহায্যের অভাবে দীর্ঘদিন যাবত অসমাপ্ত অবস্থায় পড়ে রয়েছে ঃ

(খ) অবগত থাকলে, উক্ত কমিউনিটি হলটির নির্মাণ কার্য সম্পূর্ণ করতে প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করার জন্য সরকার কোনও ইতিবাচক পদক্ষেপ গ্রহণ করেছেন কি ; এবং

(গ) যদি 'খ'-এর উত্তর 'হ্যাঁ' হয়, তাহলে (১) কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে, এবং

(২) কত দিনের মধ্যে তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগ থেকে ইতিমধ্যে ২ লক্ষ টাকা দেওয়া হয়েছে। বর্তমানে হল নির্মাণের জন্য কোনও টাকা দেওয়া হয় নি।

(গ) এই ব্যাপারে কত বরাদ্দ করবে তা সম্পূর্ণ পৌরসভার বিবেচ্য।

**তুলনামলকভাবে ধানের উৎপাদনের পরিমাণ**

**১৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬২।) **শ্রী অমিয় পাত্র ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জনাবেন কি—

(ক) গত ১৯৮৯ সালের তুলনায় বর্তমান বছরে ধানের ফলন বৃদ্ধি পেয়েছে এই মর্মে কোনও তথ্য রাজ্য সরকারের নিকট আছে কি না ; এবং

(খ) থাকলে, তুলনামূলক বৃদ্ধির পরিমাণ কত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৮৯-৯০ সালে উৎপাদিত মোট ধানের পরিমাণ চূড়ান্ত হতে এখনও কিছু সময় লাগবে। তবে খরিফখন্দে (আউশ + আমন) উৎপন্ন ধানের পরিমাণ নিরূপিত হয়েছে। দেখা যাচ্ছে ১৯৮৮-৮৯ সালের তুলনায় ১৯৮৯-৯০ সালে খরিফখন্দে ধানের উৎপাদন কিছু বৃদ্ধি পেয়েছে।

(খ) ১৯৮৮-৮৯ সালে খরিফখন্দে মোট ধান উৎপাদিত ১২৯ লক্ষ ১২ হাজার ২৭০ মেট্রিক টন। ১৯৮৯-৯০ সালে খরিফখন্দে উৎপাদনের পরিমাণ বেড়ে দাঁড়িয়েছে ১২৯ লক্ষ ৯৩ হাজার টন। অর্থাৎ ৮০ হাজার ৭৩০ মেট্রিক টন ধান বেশি উৎপাদন হয়েছে।

## বিদ্যুতের চাহিদা পূরণে গৃহীত ব্যবস্থা

**১৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮।) **শ্রী অমিয় পাত্র ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে চাহিদার তুলনায় বিদ্যুৎ উৎপাদনে ঘাটতির পরিমাণ কত ;

(খ) এই ঘাটতি কমানোর জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ;

(গ) বিদ্যুৎ চুরি বন্ধের ব্যাপারে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে ; এবং

(ঘ) এর ফলে অবস্থার কতটা উন্নতি হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বিদ্যুতের চাহিদা দিনের বিভিন্ন সময়ে বিভিন্ন রকম থাকে। সর্বোচ্চ চাহিদার সময়ে ১৫০ থেকে ২০০ মেঃ ওঃ সাধারণত ঘাটতি হয়। ডি. ভি. সি., এন. টি. পি. সি. ও বি. এস. ই. বি.-র উৎপাদন ঠিক মতো হলে বিদ্যুৎ ঘাটতি থাকে না।

(খ) সর্বোচ্চ চাহিদার সময়ে ঘাটতি কমানের জন্য সরকার কয়েকটি আদেশজারী করেছেন ঃ

(১) উচ্চ ক্ষমতা সম্পন্ন শিল্প সংস্থাগুলি সন্ধ্যা ৬টা থেকে রাত ১০টা পর্যন্ত কোনও বিদ্যুৎ নিতে পারবে না।

(২) বাণিজ্যিক সংস্থা, ব্যাঙ্ক এবং গার্হস্থ বিদ্যুৎ গ্রাহকগণ সন্ধ্যা ৫টা থেকে রাত ১০টা পর্যন্ত শীততাপ নিয়ন্ত্রণ যন্ত্রাদি চালু রাখতে পারবেন না।

(৩) 'নিয়ন' বা 'মারকারি' জাতীয় উচ্চক্ষমতা সম্পন্ন বৈদ্যুতিক আলোর রোশনাই সন্ধ্যা ৫ট থেকে রাত ৯টা পর্যন্ত বিজ্ঞাপনের জন্য ব্যবহার করা চলবে না।

(৪) কৃষকদের প্রতি আবেদন করা হয়েছে তারা যেন সন্ধ্যায় সর্বোচ্চ চাহিদার সময় সেচের জন্য বিদ্যুৎ ব্যবহার থেকে বিরত থাকেন। এ ছাড়াও বিদ্যুৎ নিয়ন্ত্রণ বিধি যাতে কঠোরভাবে বলবৎ করা হয় সেজন্য জেলা পরিষদসহ সংশ্লিষ্ট সংস্থাগুলিকে সহযোগিতা করার জন্য আবেদন করা হয়েছে।

(গ) নিরাপত্তা ও নজরদার বাহিনী গঠন এবং সংশ্লিষ্ট অফিসারদের সাহায্যে নিয়মিত পুলিশি অভিযান চালানো হচ্ছে। তাছাড়া বিদ্যুৎ নিয়ন্ত্রণ আইন মেনে চলা এবং বেআইনিভাবে

বিদ্যুৎ ব্যবহার বন্ধের জন্য প্রয়োজনীয় নির্দেশ দেওয়া হয়েছে। বিজ্ঞাপন, পুস্তিকা, পোস্টার ও সিনেমা স্লাইডের মাধ্যমে প্রচারের ব্যবস্থাও করা হয়েছে।

(ঘ) এর ফলে পরিস্থিতি খানিকটা নিয়ন্ত্রণের মধ্যে আনা সম্ভব হয়েছে।

**পশ্চিমবঙ্গে কৃষি-মজুরদের সংখ্যা**

**১৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২৪৫।) **শ্রী সুভাষ নস্কর ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৩১এ ডিসেম্বর, ১৯৮৯ সাল পর্যন্ত রাজ্য কৃষি-মজুরদের সংখ্যা কত ছিল ;

(খ) কৃষি-মজুরদের নাম নথিভুক্ত করার কোনও ব্যবস্থা হয়েছে কি না ;

(গ) হয়ে থাকলে, কি পদ্ধতিতে কৃষি-মজুরদের নাম নথিভুক্ত করা হয় ; এবং

(ঘ) প্রত্যেক কৃষি-মজুরদের পৃথক কোনও পরিচয়পত্র দেবার ব্যবস্থা আছে কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কৃষি বিভাগের কৃষি-মজুর সংক্রান্ত কোনও প্রকার সমীক্ষা করা হয় না এবং তথ্যও সংগৃহীত হয় না। তবে ১৯৮১ সালের আদমসুমারি থেকে দেখা যাচ্ছে যে রাজ্যে ওই সময় মোট ৩৮ লক্ষ ৯২ হাজার কৃষি-মজুর ছিল।

(খ) জানা নেই।

(গ) এ প্রশ্ন ওঠে না।

(ঘ) এ প্রশ্ন ওঠে না।

**সুন্দররন থেকে আন্তর্জাতিক পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলার পরিকল্পনা**

**১৪০।** (অনুমোদিত প্রশ্ন নং ২৫৯।) **শ্রী সুভাষ নস্কর ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুন্দরবনকে আন্তর্জাতিক পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলার জন্য সরকারের কোনও প্রস্তাব বা পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) 'ক'-এর উত্তর 'হ্যাঁ' হলে, সঠিক প্রস্তাব বা পরিকল্পনাটি কিরূপ?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) প্রথমত, রাজ্য সরকারের প্রস্তাব অনুযায়ী কেন্দ্রীয় সরকার Visit India Year 1991-এ কলকাতা—সুন্দরবন—কলকাতাকে অন্যতম নতুন সার্কিটরূপে প্রচারের জন্য গ্রহণ করেছেন।

দ্বিতীয়ত চালু ট্যুরিস্ট লঞ্চ 'এম ভি মধুকর' ছাড়া একটি নতুন আরও উন্নত মানের ট্যুরিস্ট লঞ্চ 'এম ভি চিত্ররেখা' নির্মিত হয়েছে ও সুন্দরবন সার্কিটে

আগামী শারদীয় মরশুমে চালু করা হবে। সুন্দরবন সার্কিটের জন্য আরও একটি লঞ্চ নির্মাণ করা হচ্ছে।

তৃতীয়ত, সজনেখালিতে চালু ট্যুরিস্ট লজটি ছাড়া সুন্দরবন উন্নয়নের জন্য IFAD প্রকল্প ২য় পর্যায়ের অঙ্গ হিসাবে ঝড়খালিতে একটি ট্যুরিস্ট লজ নির্মাণের প্রস্তাব করা হয়েছে।

চতুর্থত, সুন্দরবনে যাতায়াতের জন্য পিয়ালিতে একটি আরও সুবিধাজনক 'ট্রান্সিট বেস' ও সংশ্লিষ্ট সুযোগ-সুবিধাদি গড়ে তোলার সিদ্ধান্ত নেওয়া হয়েছে ও সেই জন্য প্রায় ৯৬ একর জমি ও Inspection Bunglow-র দ্বিতীয় তলটি সেচ বিভাগ থেকে পর্যটন বিভাগে হস্তান্তরিত হয়েছে। এই প্রকল্পের অংশরূপে কেন্দ্রীয় সরকারের কাছে চলতি বার্ষিক পরিকল্পনার কেন্দ্রীয় সেক্টরে পিয়ালিতে একটি ট্যুরিস্ট লজ, জেটি ও একটি লঞ্চ নির্মাণের প্রস্তাব করা হয়েছে।

### সুন্দরবনে ট্যুরিস্ট লজ নির্মাণের পরিকল্পনা

১৪১। (অনুমোদিত প্রশ্ন নং ২৬০।) **শ্রী সুভাষ নস্কর ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সুন্দরবনের ঝড়খালি এবং সোনাখালিতে ট্যুরিস্ট লজ নির্মাণের জন্য সরকারি সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) সত্য হলে, (১) কোন স্থানে কত শয্যাবিশিষ্ট ট্যুরিস্ট লজ তৈরি করা হবে ; ও (২) কবে নাগাদ উক্ত ট্যুরিস্ট লজ দুটির নির্মাণ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সুন্দরবনের উন্নয়নের জন্য আই এফ এ ডি প্রকল্প ২য় পর্যায়ের অঙ্গ হিসাবে ঝড়খালিতে সুন্দরবনের উন্নয়ন পর্ষদ একটি ট্যুরিস্ট লজ নির্মাণ করবে। নির্মাণের পর লজটি পর্যটন বিভাগে পরিচালনার জন্য হস্তান্তরিত হবে। সোনাখালিতে ট্যুরিস্ট লজ নির্মাণের কোনও সিদ্ধান্ত গৃহীত হয় নি।

(খ) (১) প্রস্তাব অনুযায়ী ঝড়খালি ট্যুরিস্ট লজে ৪০টি শয্যা থাকবে।

(২) ঝড়খালি ট্যুরিস্ট লজটি নির্মাণ মঞ্জুর হলে সুন্দরবন উন্নয়ন পর্ষদ কর্তৃক ১৯৯০-৯১ সালে নির্মাণ কাজ শুরু হবে আশা করা যেতে পারে।

### কসবা ক্ষুদ্র শিল্প কেন্দ্র

১৪২। (অনুমোদিত প্রশ্ন নং ২৯০।) **শ্রী অশোক ঘোষ ঃ** মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ইস্টার্ন-বাইপাসে সি এম ডি এ কর্তৃপক্ষ কসবা ক্ষুদ্র শিল্প কেন্দ্র গড়ার জন্য ৯.৩৩ একর জমি রাজ্য ক্ষুদ্র শিল্প দপ্তরকে হস্তান্তর করেছে ;

(খ) সত্য হলে,

(১) কত সালে সি এম ডি এ ঐ জমি অধিগ্রহণ করে ; এবং

(২) কত টাকা ব্যয়ের উপর উক্ত পরিকল্পনা বাতিল করা হয়?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ১৯৭৮-৭৯ সালে।

(২) খাটালের গবাদি পশুসমূহের পুনর্বাসনের পরিকল্পনার (ক্যাটেল রিসেটেলমেন্ট স্কীম) পূর্ব কলিকাতা (কসবা) ইউনিটের জন্য সি এম ডি-এর তরফ থেকে মোট ২২৭.৫০ লক্ষ টাকা খরচ করা হয়েছিল।

**উত্তর হাওড়ায় জি টি রোড বাস টার্মিনাস নির্মাণ**

১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩০২।) **শ্রী অশোক ঘোষ ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তর হাওড়া জি টি রোডে নতুন বাস টার্মিনাসটি নির্মাণের জন্য কত টাকা ব্যয়িত হয়েছে ; এবং

(খ) ঐ স্থান থেকে দৈনিক কোন কোন রুটের কতগুলি বাস নিয়মিত যাতায়াত করে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ যাবত মোট ৭৩.৬৫ লক্ষ টাকা ব্যায় করা হয়েছে।

(খ) ঐ স্থান থেকে মোট ৬টি রুটে বর্তমানে ১০৪টি মিনি বাস যাতায়াত করছে। বিশদ বিবরণ নিচে দেওয়া হল ঃ

| ক্রমিক নং | রুট | রুট নং | মিনি বাসের সংখ্যা |
|---|---|---|---|
| ১। | হাওড়া ফায়ার সার্ভিস থেকে গড়িয়াহাট | ১০৭ | ২৩ টি |
| ২। | হাওড়া ফায়ার সার্ভিস থেকে পর্ণশ্রী | ১২৯ | ১৬ টি |
| ৩। | হাওড়া ফায়ার সার্ভিস থেকে বৈষ্ণবঘাটা | ১৩৫ | ১৯ টি |
| ৪। | হাওড়া ফায়ার সার্ভিস থেকে সেন্টমেরিজ (দমদম) | ১৭৪ | ১৫ টি |
| ৫। | হাওড়া ফায়ার সার্ভিস থেকে তেঘড়িয়া | ১৭২ | ১৬ টি |
| ৬। | হাওড়া ফায়ার সার্ভিস থেকে বেলঘড়িয়া | ১৮০ | ১৫ টি |
| | মোট | ৬ টি | ১০৪ টি |

**সরকারি উকিলের মাসিক রিটেনার্স ফি**

**১৪৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৪২।) **শ্রী মোজাম্মেল হক ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারি উকিলের মাসিক রিটেনার্স ফি কত ;

(খ) সরকারি উকিলদের প্রতি কেসে কত ফি দেওয়া হয় ; এবং

(গ) উক্ত ফি দৈনিক সর্বোচ্চ কত?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অনুবন্ধ ১নং ও ২নং টেবিল।

(ক) ও (খ) বিধানসভার গ্রন্থাগারের টেবিলে উপস্থাপিত করা হইল।

(গ) একজন সরকারি উকিল একটি কেসের জন্য যে ফি পেয়ে থকেন তাঁর দৈনিক সর্বোচ্চ ফি হবে তার দ্বিগুণ।

**বীরভূম জেলার রাজনগর সিসল ফার্মে উৎপাদিত দ্রব্য**

**১৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৭৬।) **শ্রী ধীরেন সেন ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে বীরভূম জেলার রাজনগর থানায় অবস্থিত 'সিসল ফার্মে' কি ধরণের সামগ্রী উৎপন্ন হইতেছে এবং দৈনিক উৎপাদনের পরিমাণ কত ;

(খ) উক্ত ফার্মে দৈনিক কতজন (১) শ্রমিক ও (২) অন্যান্য কর্মচারী কাজ করেন; এবং

(গ) উক্ত সংস্থায় মাসিক আয় ও ব্যায়ের পরিমাণ কত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) সুতলী গড়ে ২৮ কেজি।

(২) বিভিন্ন মাপের দড়ি গড়ে ২৪ কেজি।

(খ) (১) শ্রমিক ২৭৬ জন।

(২) অন্যান্য কর্মচারী ১১ জন।

(গ) (১) গড় মাসিক আয় ১,০০,০০০ টাকা।

(২) গড় মাসিক ব্যয় ১,৭৩,৮৩৫ টাকা।

### পশ্চিমবঙ্গে উৎপাদিত আলুর পরিমাণ

**১৪৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৯২।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে বর্তমান বৎসরে মোট আলু উৎপাদনের পরিমাণ কত ; এবং

(খ) ঐ উৎপাদিত আলু দ্বারা রাজ্যের প্রয়োজনীয় চাহিদা যথাযথ পুরণ হয় কিনা?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখনও আলুর উৎপাদনের পরিমাণ নিরূপণ করা হয়নি। তবে, বর্তমান বৎসরে আলুর উৎপাদনের লক্ষ্যমাত্রা ৩৬ লক্ষ ৮১ হাজার ২০০ মেট্রিক টন ধরা হয়েছে।

(খ) উৎপাদিত আলু দ্বারা রাজ্যের চাহিদা পূরণ হয়।

### দ্বিতীয় হুগলি সেতুর কাজ বরাদ্দকৃত অর্থ

**১৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৯৩।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দ্বিতীয় হুগলি সেতু নির্মাণের জন্য চলতি আর্থিক বছরে কেন্দ্র কোনও অর্থ বরাদ্দ করেছেন কিনা ; এবং

(খ) করে থাকলে, তার পরিমাণ কত?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৪ কোটি টাকা।

### রাজ্য সরকার কর্তৃক কৃষকদের দেয় ঋণের পরিমাণ

**১৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৯৪।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে রাজ্য সরকার কর্তৃক কৃষকদের জন্য মোট কত টাকা কৃষিঋণ বাবদ দেওয়া হইয়াছে ;

(খ) বিভিন্ন আধা সরকারি সংস্থা / সরকারি ব্যাঙ্ক থেকে উক্ত সময়ের মধ্যে ঐ বাবদ কোনও ঋণ দেওয়া হইয়াছে কিনা, সে সম্পর্কে কোনও তথ্য সরকারের কাছে আছে কি? এবং

(গ) থাকিলে, তাহার পরিমাণ কত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কৃষি বিভাগ থেকে কৃষি উপকরণ ক্রয় ঋণ দেওয়া হয়ে থাকে। ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে জানুয়ারি মাস পর্যন্ত রাজ্য সরকার কর্তৃক কৃষকদের মধ্যে মোট ১১ কোটি ৬০ লক্ষ টাকা কৃষি উপকরণ ক্রয় ঋণ বিলির ব্যবস্থা নেওয়া হয়েছে।

(খ) হ্যাঁ, আছে।

(গ) এখন পর্যন্ত যে তথ্য পাওয়া গিয়েছে তা থেকে দেখা যায় যে, ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে ঐ ধরনের সংস্থার মাধ্যমে মোট ৪৪ কোটি ১১ লক্ষ টাকা ঋণ হিসাবে দেওয়া হয়েছে।

**পশ্চিমবঙ্গে উৎপাদিত খাদ্যশস্যের পরিমাণ**

**১৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৯৫।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে ফেব্রুয়ারি, ১৯৯০ পর্যন্ত পশ্চিমবঙ্গে খাদ্যশস্যের উৎপাদনের পরিমাণ কত ;

(খ) এই পরিমাণ কি পূর্ববর্তী আর্থিক বৎসরের চেয়ে বেশি ;

(গ) যোজনা কমিশনের পক্ষ থেকে উৎপাদনের কোনও লক্ষ্যমাত্রা স্থির হয়েছে কিনা ;

(ঘ) হয়ে থাকলে, তার পরিমাণ কত ; এবং

(ঙ) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে ফেব্রুয়ারি, ১৯৯০ পর্যন্ত উৎপাদিত খাদ্যশস্যের পরিমাণ লক্ষ্যমাত্রা থেকে বেশি না কম?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) খরিফ মরশুমে চাল ও অন্যান্য মোটা দানা তণ্ডুল জাতীয় শস্যের মোট উৎপাদনের পরিমাণ ৮৭ লক্ষ ১৬ হাজার ৭৫৮ মেট্রিক টন তবে খরিফে উৎপাদিত কলাই ও অন্যান্য খরিফ ডালশস্যের উৎপাদন এখনও চূড়ান্ত হয় নি।

(খ) হ্যাঁ, ১৯৮৮-৮৯ সালের আর্থিক বৎসরে ফেব্রুয়ারি '৮৯ পর্যন্ত চাল ও অন্যান্য মোট দানা তণ্ডুল জাতীয় শস্যের মোট উৎপাদন ছিল ৮৭ লক্ষ ১৯ হাজার ৩২০ মেট্রিক টন। এই হিসাব খরিফ মরশুমে উৎপাদিত কলাই ও অন্যান্য ডালশস্য বাদে।

(গ) হ্যাঁ; তবে যোজনা কমিশন মরশুম অনুযায়ী লক্ষ্যমাত্রা স্থির করেন না, সারা বৎসরের লক্ষ্যমাত্রা স্থির করেন।

(ঘ) ১৯৮৯-৯০ সালে যোজনা কমিশন ১ কোটি ৩ লক্ষ ৭০০ মেট্রিক টন খাদ্যশস্যের উৎপাদনের লক্ষ্যমাত্রা স্থির করেছিলেন।

(ঙ) যেহেতু যোজনা কমিশনের স্থিরীকৃত লক্ষ্যমাত্রা সারা বৎসরের, ফেব্রুয়ারি '৯০ পর্যন্ত উৎপাদনের পরিমাণ সেই লক্ষ্যমাত্রার সাথেই তুলনা করতে হবে। কেননা ফেব্রুয়ারি, ১৯৯০ পর্যন্ত আলাদা কোনও লক্ষ্যমাত্রা নেই। এই তুলনায় ৮৭ লক্ষ ৯৬ হাজার ৭৫৮ মেট্রিক টন যদিও সারা বৎসরের লক্ষ্যমাত্রা থেকে কম কিন্তু এখনও অন্যান্য খাদশস্য যেমন, বোরো, গম, খরিফ ও রবি মরশুমের ডালশস্য ইত্যাদির উৎপাদন নিরূপিত হওয়া বাকি আছে। আশা করা যায় সারা বৎসরের মোট খাদ্যশস্যের উৎপাদন যোজনা কমিশন স্থিরীকৃত লক্ষ্যমাত্রার চেয়ে বেশি-ই হবে।

### পাট উৎপাদনের জমির পরিমাণ

**১৫০।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৯৭।) **শ্রী দিলীপকুমার মজুমদার :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে মোট পাট উৎপাদনের জন্য কত পরিমাণ জমি ব্যবহৃত হয় ; এবং

(খ) গত আর্থিক বছরে উৎপাদিত পাটের পরিমাণ পূর্ববর্তী বছরের তুলনায় কম না বেশি?

**কৃষি-বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৮৯-৯০ সালে ৪ লক্ষ ২৬ হাজার ৪ শত ৬৫ হেক্টর জমিতে পাটের চাষ হয়।

(খ) বেশি।

### সাহিত্য একাডেমিকে প্রদত্ত আর্থিক সাহায্য

**১৫১।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৮।) **শ্রী দিলীপকুমার মজুমদার :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯ ও ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে রাজ্য সরকার কর্তৃক সাহিত্য একাডেমিকে প্রদত্ত আর্থিক সাহায্যের পরিমাণ কত ছিল ; এবং

(খ) ঐ সময়ে কেন্দ্র কত পরিমাণ আর্থিক সহায়তা দিয়েছে সে সম্পর্কে কোনও তথ্য রাজ্য সরকারের কাছে আছে কিনা?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সাহিত্য একাদেমি এই বিভাগের নয়। এটি কেন্দ্রীয় সরকারের অধীন। রাজ্য সরকার এই সংস্থাকে কোনরূপ অর্থ সাহায্য দেয় না।

(খ) কোনও তথ্য নেই।

**শ্রীরামপুর হাওড়া জলকল থেকে জল সরবরাহ**

**১৫২।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৭৫।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শ্রীরামপুরে অবস্থিত হাওড়া জলকল থেকে দৈনিক কত গ্যালন বা লিটার পাণীয় জল হাওড়া পৌর এলাকার বাইরে অন্য পৌরসভার এলাকাতে সরবরাহ করা হয় ; এবং

(খ) অন্যান্য পৌরসভার পাণীয় জলসরবরাহ করে মাসিক কত টাকা ঐ পৌরসভা জলের মূল্য বাবদ আদায় পান?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দৈনিক এই সরবরাহের পরিমাণ নিম্নরূপ ঃ

(১) উত্তরপাড়া-কোতরং পৌরসভাকে ২.০৭৬ মিলিয়ন লিটার।

(২) বালি পৌরসভাকে ৪.৭৪৪ মিলিয়ন লিটার।

(খ) জলসরবরাহ বাবত মাসিক গড় চার্জ নিম্নরূপ ঃ

(যন্ত্রাদি বিকল ও বিদ্যুৎ বন্ধ সাপেক্ষে)

(১) উত্তরপাড়া-কোতরং পৌরসভা থেকে মাসিক আদায় ১,১৫,৮৫৭.০০ টাকা।

(২) বালি পৌরসভা থেকে মাসিক আদায় ২,৬৪,৭৫২ টাকা। মোট মাসিক আদায় ৩,৮০,৬০৯.০০ টাকা।

**দীঘায় সরকারি হোটেলের সংখ্যা**

**১৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৪১।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দীঘায় সরকার পরিচালিত কতগুলি হোটেল আছে ; এবং

(খ) দিঘাকে পর্যটকদের নিকট আরও আকর্ষণীয় করার জন্য নতুন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দীঘায় পর্যটন বিভাগের কোনও হোটেল নেই, তবে সরকারি মালিকানাধীন পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন কর্পোরেশনের একটি ট্যুরিস্ট লজ আছে। এ ছাড়া উন্নয়ন ও পরিকল্পনা বিভাগ ৭টি পর্যটন আবাসন পরিচালনা করেন।

(খ) হ্যাঁ, আছে।

## Outline Development Plan of the Calcutta Municipal area

**154.** (Admitted question No. 546.) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to state —

(a) Whether it is a fact that the CMDA had undertaken to draft an Outline Development Plan for Calcutta which was to serve as a blueprint for the growth of the city ; and

(b) Whether the development plan referred to in (a) has been finalised and followed strictly by the C.M.C.?

**Minister-in-charge of the Metropolitan Development Department :**

(a) The Outline Development Plan of the Calcutta Municipal area excluding its eastern fringe area has been prepared by the CMDA and they are in different stages of publication.

(b) These Development Plans have not come into operation, and therefore, following the ODP strictly by the CMC does not arise at this stage.

## একই ব্যক্তি / সংস্থা দুইটি দপ্তরে নথিভুক্ত হওয়ার বিষয়ে

১৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫৫২।) **শ্রী আতাহার রহমান :** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, একই ব্যক্তি বা সংস্থা পূর্ত দপ্তর ও সেচ দপ্তরে ঠিকাদার হিসাবে নথিভুক্ত থাকিতে পারেন কিনা?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

নীতিগতভাবে এবং জ্ঞাতসারে সেচ দপ্তরে ঠিকাদার হিসাবে নথিভুক্ত কোনও ব্যক্তি বা সংস্থাকে পূর্ত দপ্তরে ঠিকাদার হিসাবে নথিভুক্ত করা হয় না।

## পশ্চিমবঙ্গে বিভিন্ন রবিশস্য উৎপাদনের লক্ষ্যমাত্রা

১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬৬।) **শ্রী আতাহার রহামান :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৯-৯০ সালে পশ্চিম বাংলায় রবিশস্যের উৎপাদন লক্ষ্যমাত্রা কত? এবং

(খ) ১৯৯০ সালের ফেব্রুয়ারি মাসে প্রাকৃতিক দুর্যোগের জন্য ক্ষতির পারমাণ কত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৮৯-৯০ সালে প্রধান প্রধান রবিশস্যের উৎপাদনের লক্ষ্যমাত্রা হলো :

বোরোধান—২০ লক্ষ টন।

গম—৭ লক্ষ ৫০ হাজার টন।

ডাল—২ লক্ষ ৩০ হাজার টন।

তৈলবীজ—৪ লক্ষ ৪১ হাজার টন।

আলু—৩৫ লক্ষ ২০ হাজার টন।

(খ) উৎপাদিত ফসলের ক্ষতির পরিমাণ প্রায় ৫ লক্ষ ৪১ হাজার ১ শত ৭২ টন।

**রাজ্যে পান চাষীদের সংখ্যা**

**১৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৭২।) **শ্রী সাত্ত্বিককুমার রায় :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে পান চাষীর বর্তমানে সংখ্যা কত ; এবং

(খ) উক্ত পান চাষীরা সরকারের নিকট হইতে পান চাষ করার জন্য কি কি সাহায্য পাইয়া থাকে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) পান চাষীদের আনুমানিক সংখ্যা ২ লক্ষ ৮ হাজার ৬ শত ৪৬ জন (২,০৮,৬৪৬)।

(খ) পান চাষীদের নিম্নলিখিত সাহায্য দেওয়া হয় :

(১) প্রতি বৎসর চাষীর জমিতে ২০০টি প্রদর্শন ক্ষেত্র স্থাপন।

(২) প্রশিক্ষণ শিবিরে উন্নত প্রথায় পান চাষের প্রযুক্তি সম্বন্ধে চাষীকে ওয়াকিবহাল করা এবং

(৩) শতকরা ৫০ ভাগ অনুদানে ঔষধ ছিটানোর যন্ত্র সরবরাহ করা।

**পশ্চিমবঙ্গে পাট চাষের জন্য ধার্য জমির পরিমাণ**

**১৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৯৭।) **শ্রী পরেশনাথ দাস :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম বাংলার কত হেক্টর জমিতে পাট চাষের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ;

(খ) তার মধ্যে ঐ পরিমাণ মুর্শিদাবাদ জেলায় কত ;

(গ) ইহা কি সত্য যে, চাষীদের ভরতুকি দিয়ে পাটবীজ সরবরাহের জন্য মুর্শিদাবাদ জেলার বিভিন্ন ব্লককে নির্দিষ্ট করা হয়েছে ; এবং

(ঘ) সত্য হলে, কেজি প্রতি ভর্তুকির পরিমাণ কত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯০-৯১ সালে ৫ লক্ষ হেক্টর।

(খ) ৯৫ হাজার হেক্টর।

(গ) হ্যাঁ, মুর্শিদাবাদ জেলার কেবলমাত্র সাতটি ব্লকে।

(ঘ) ভরতুকিতে পাটবীজ বিক্রয়ের দর ৮ টাকা কেজি।

### রাজ্যে উৎপাদিত সরিষার পরিমাণ

১৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬০১।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে ১৯৮৮-৮৯ এবং ১৯৮৯-৯০ আর্থিক বছরে উৎপাদিত সরিষার পরিমাণ কত ; এবং

(খ) সরিষা উৎপাদন বৃদ্ধির জন্য কোনও উদ্যোগ সরকারের পক্ষ থেকে নেওয়া হয়েছে কিনা?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে ১৯৮৮-৮৯ আর্থিক বছরে মোট ৩,২৭,০৬০ মেট্রিক টন সরিষা উৎপাদিত হয়েছে। ১৯৮৯-৯০ বছরে উৎপাদিত সরিষার পরিমাণ এখনও নিরূপিত হয়নি।

(খ) সরিষার উৎপাদন বৃদ্ধির জন্য এ রাজ্যে বিভিন্ন প্রকল্পের মাধ্যমে যেমন কৃষি প্রদর্শনী ক্ষেত্র, উন্নত বীজ বিলি, কৃষির যন্ত্রপাতি বিতরণ ইত্যাদি উদ্যোগ সরকারের পক্ষ থেকে নেওয়া হয়েছে।

### আদিবাসী সংস্কৃতি চর্চা কেন্দ্র

১৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৬১১।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ও শ্রী গোবিন্দ বাউরি ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম বাংলার কোন কোন অঞ্চলে আদিবাসী সংস্কৃতি চর্চা কেন্দ্র আছে ;

(খ) আদিবাসী সংস্কৃতি রক্ষা করার জন্য সরকার কোনও পদক্ষেপ গ্রহণ করেছেন কিনা এবং

(গ) ক'রে থাকলে, তা কি?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ঝাড়গ্রাম, পুরুলিয়া, সিউড়ি এবং আলিপুরদুয়ার।

(খ) হ্যাঁ।

গ) আদিবাসি সংস্কৃতির বিভিন্ন সম্ভার সংরক্ষণ, গ্রন্থাগার স্থাপন, আলোচনা-চক্র ও সাংস্কৃতিক উৎসব সংগঠন এবং আদিবাসী সম্প্রদায়ভুক্ত শিল্পীদের গ্রামীণ সাংস্কৃতিক সংস্থাগুলিকে অনুদান প্রদান।

**ঝাড়গ্রাম রাজ কলেজে অধ্যক্ষের শূন্য পদের সংখ্যা**

**১৬১।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৩১।) **শ্রী অবনীভূষণ সৎপথি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম রাজ কলেজে অধ্যক্ষের পদ বেশ কিছু দিন যাবত শূন্য আছে ;

(খ) সত্য হলে,

(১) কোন তারিখ থেকে ঐ পদ শূন্য আছে ;

(২) ঐ পদ পূরণের জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে / হচ্ছে ;

(গ) ঐ কলেজে কতজন অধ্যাপকের পদ বর্তমানে শূন্য আছে ;

(ঘ) ঐ পদগুলি পূরণের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে / হচ্ছে ;

(ঙ) ঐ কলেজে করণিক সহ (১) স্থায়ী ও (২) অস্থায়ী কর্মচারীর সংখ্যা কত ; এবং

(চ) ঐ অস্থায়ী কর্মচারীদের স্থায়ী করার কোনও পরিকল্পনা আছে কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য।

(খ) (১) ১-৭-১৯৮০ থেকে শূন্য আছে।

(২) কুচবিহারের আচার্য ব্রজেন্দ্রনাথ শীল কলেজের অধ্যক্ষকে ঐ কলেজে বদলি করা হয়েছে এবং তিনি গত ১৫-৫-১৯৯০ তারিখে ঝাড়গ্রাম রাজ কলেজে যোগ দিয়েছেন।

(গ) ২০ জনের পদ শূন্য আছে।

(ঘ) কয়েকটি পদ অন্য সরকারি কলেজ থেকে বদলির দ্বারা পূর্ণ করা হচ্ছে। কয়েকটি পদে নূতন অধ্যাপক নিয়োগ করা হয়েছে। বাকি কয়েকটি পদে প্রার্থী নির্বাচনের জন্য পাবলিক সার্ভিস কমিশনকে বলা হয়েছে।

(ঙ) (১) স্থায়ী করণিকের সংখ্যা ৬ (ছয়) জন ও স্থায়ী গ্রুপ ডি কর্মচারীর সংখ্যা ৪৫ (পঁয়তাল্লিশ) জন।

(২) কোনও অস্থায়ী কর্মচারী নাই। দিন মজুরির ভিত্তিতে ১৮ (আঠারো) জন আছেন।

(চ) কোনও অস্থায়ী কর্মচারী নাই। দিন মজুরি কর্মীদের মধ্য থেকে নিয়মিত পদ খালি হ'লে নিয়োগের ব্যবস্থা করা হয়ে থাকে।

**ঝাড়গ্রাম মহকুমায় এগ্রিকালচারাল কমপ্লেক্স গঠন**

**১৬২।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৭।) **শ্রী অবনীভূষণ সৎপথি ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ঝাড়গ্রাম মহকুমায় এগ্রিকালচারাল মার্কেটিং কমপ্লেক্স করার কোনও পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকলে, তা কবে বাস্তবায়িত হবে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ঝাড়গ্রাম মহকুমায় নিয়ন্ত্রিত বাজার সমিতি গঠন করার প্রস্তাব বিবেচনাধীন আছে।

(খ) এখনই তা বলা যাচ্ছে না।

**হাওড়া জেলার নাকোল মৌজায় বিদ্যুৎ পুনঃসংযোগের ব্যবস্থা**

**১৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৪৪।) **শ্রী অমর ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হাওড়া জেলার শ্যামপুর থানাত ২ নং পঞ্চায়েত সমিতির অন্তর্গত নাকোল মৌজায় বিদ্যুৎ সংযোগ ব্যবস্থা ১৯৭৮ সালের বন্যায় সম্পূর্ণ বিনষ্ট হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে, উক্ত এলাকায় পুনরায় বৈদ্যুতিকরণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। ১৯৭৮ সালে শ্যামপুর থানার অন্তর্গত (জে এল নং ১০) নাকোল বিদ্যুতায়িত হয় এবং পরবর্তীকালে প্রাকৃতিক দুর্যোগের ফলে বিদ্যুৎ ব্যবস্থা বিনষ্ট হয় নি তবে ক্ষতিগ্রস্ত হয়েছিল।

(খ) নাকোল মৌজায় পল্লী বৈদ্যুতিকরণের পুনর্নির্মাণের জন্য কোনও অনুমোদন হয়নি। স্থানীয় পরামর্শদাতা কমিটির সুপারিশের ভিত্তিতে এই মৌজা সহ সন্নিহিত এলাকাগুলির পুনরায় বৈদ্যুতিকরণ করা হবে।

**ক্ষতিগ্রস্ত আলুচাষীদের ক্ষতিপূরণের ব্যবস্থা**

**১৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৬৯।) **শ্রী মান্নান হোসেন ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সম্প্রতি ফেব্রুয়ারি ও মার্চ মাসের বর্ষণের ফলে রাজ্যের আলু চাষে ব্যাপক ক্ষতি হয়েছে, এ ব্যাপারে রাজ্য সরকার অবগত আছেন কি ;

(খ) অবগত থাকলে, উক্ত ক্ষতির পরিমাণ কত ;

(গ) ক্ষতিগ্রস্ত চাষীদের ক্ষতিপূরণের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা ; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, তা কিরূপ?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৪,২৮,৩৫৪ টন।

(গ) হ্যাঁ, যেহেতু আর্থিক ক্ষতিপূরণ করার সুযোগ সরকারের নেই তাই পরবর্তী ফসল তুলে যাতে ক্ষতিগ্রস্ত চাষী উপকৃত হতে পারেন তার ব্যবস্থা নেওয়া হয়েছে।

(ঘ) ক্ষতিগ্রস্ত এলাকার চাষীদের মধ্যে বর্ষাকালীন সব্জী ও জলদি জাতের উচ্চ ফলনশীল ধানের মিনিকিট বিতরণের ব্যবস্থা নেওয়া হয়েছে।

### কংসাবতী সেচ প্রকল্পের অস্থায়ী কর্মীদের স্থায়ীকরণ

**১৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৭১৪।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** গত ৫ই জুন, ১৯৮৯ তারিখের অতারকিত প্রশ্ন নং ৩৮৩ (অনুমোদিত প্রশ্ন নং ৯১২)-এর উত্তর উল্লেখপূর্বক সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কংসাবতী সেচ প্রকল্পের অস্থায়ী মাস্টাররোল কর্মচারিদের স্থায়ী পদে নিয়োগের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে কবে নাগাদ উহাদের স্থায়ীকরণ করা হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

### বাঁকুড়া জেলার খাতড়া মহকুমা শহরে নতুন পৌরসভা গঠন

**১৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৭২৪।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বাঁকুড়া জেলার খাতড়া মহকুমা শহরে নতুন পৌরসভা গঠনের কোনও পরিকল্পনা নেওয়া হইয়াছে কিনা?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না।

### ১৯৮৯ সালের খরিফ মরশুমে খাদ্যশস্যের উৎপাদন

**১৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৭২৫।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত খরিফ মরশুমে (১৯৮৯) পশ্চিমবঙ্গে রেকর্ড পরিমাণ খাদ্য শস্য উৎপন্ন হইয়াছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে তার পরিমাণ কত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। গত খরিফ মরশুমে চাল ও অন্যান্য মোটাদানা তণ্ডুল জাতীয় শস্যের রেকর্ড পরিমাণ উৎপাদন হয়েছে। খরিফ কলাই ও অন্যান্য খরিফ ডাল শস্য ফসলের উৎপাদনের পরিমাণ এখনো চূড়ান্তভাবে নিরূপিত হয়নি। এটা বলা যায় যে, ১৯৮৯ খরিফ মরশুমে এই উৎপাদন একটি সর্বকালীন রেকর্ড।

(খ) ১৯৮৯ সালের খরিফ মরশুমে চাল ও মোটাদানা তণ্ডুল জাতীয় শস্যের মোট উৎপাদন হয়েছে ৮৭ লক্ষ ৯৬ হাজার ৭৫৮ মেট্রিক টন।

### তসর বীজ চাষ

**১৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৭২৯।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি ও কোথায় কোথায় তসরবীজ উৎপন্ন করার জন্য নার্সারি আছে ;

(খ) ইহা কি সত্য যে, চাষীদের প্রয়োজনমতো তসরবীজ সরবরাহ করা [illegible] এবং

(গ) সত্য হ'লে—

(১) প্রয়োজনের শতকরা কতভাগ সরবরাহ হয় ;

(২) বাকি অংশ পূরণের জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পাঁচটি নার্সারি আছে। এগুলো যথাক্রমে ঃ

(১) সত্যডিহী (ঝাড়গ্রাম, মেদিনীপুর)।

(২) তালডাংরা (বাঁকুড়া)।

(৩) প্যাটেল নগর (বীরভূম)।

(৪) মুলুক (বীরভূম)।

(৫) রঘুনাথপুর (পুরুলিয়া) অবস্থিত।

(খ) কিঞ্চিৎ ঘাটতি আছে।

(গ) (১) ৬০—৭০ শতাংশ।

(২) চাষিরা নিজেরাই বিহার, উড়িষ্যা থেকে সংগ্রহ করেন। রাজ্য সরকার তসর বীজ সংরক্ষণের জন্য হিমঘর স্থাপন, কিষাণ নার্সারি সম্প্রসারণ, অর্জুন বাগান বাড়নো, ইত্যাদি ব্যবস্থা করেছেন।

**Acute Kerosene Oil shortage in the State**

**169.** (Admitted question No. 741.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) Whether there has been acute shortage of Kerosene in the State in the last two month ;

(b) if, so reasons thereof ; and

(c) steps taken by the Government to overcome the same?

**Minister-in-charge of Food and Supplies Department :**

(a) Yes, there has been shortage particularly in Calcutta.

(b) As against a requirement of 93,300 M.T. per month, allocation was 63,320 M.T. in February 1990 and 60,412 M.T. in March 1990. Reduction in allocation of Kerosene Oil by the Government of India during the Summer Block (March to June 1990), *vis-a-vis* Winter Block ; short supply of soft coke and L.P.G.and increasing demand of the consumers are the main reasons of shortage.

(c) Union Government has been requested for additional allocation. Close vigilance is being kept over the distribution channels through Police and Inspecting staff of this Deprtment. Lastly Family Kcrosene Card System has been introduced very recently in some areas of Calcutta to avoid blackmarketing and hoarding.

**জলসেচের জন্য বিদ্যুৎ সরবরাহ**

১৭০। (অনুমোদিত প্রশ্ন নং ৭৬২।) **শ্রী সুলতান আহমেদ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জলসেচের জন্য পশ্চিমবঙ্গের কয়টি জেলায় বিদ্যুৎ দেওয়া হয়েছে ;

(খ) রাজ্যের বাকি জেলাগুলিতে জলসেচের কাজে বিদ্যুৎশক্তি দেবার কোনও প্রস্তাব / পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা ; এবং

(গ) থাকলে, কবে নাগাদ প্রস্তাব/পরিকল্পনাগুলি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জলসেচের জন্য পশ্চিমবঙ্গের সব কয়টি জেলায় বিদ্যুৎ দেওয়া হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## Total number of Single and Double Decker Damage Buses

**171.** (Admitted question No. 766.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

(a) Total number of Single Decker and Double Decker buses which are lying out of order (Depot-wise/Garage-wise) at the end of 31st January 1990 ; and

(b) What steps have been taken with regard to these condemned buses?

**Minister-in-charge of Transport Department :**

(a) Following C.S.T.C. buses which are out of order are now lying at various Depots mentioned against each as on 31-1-1990 :—

| Depot / C.W. | S.D. | D.D. |
|---|---|---|
| Lake ... .. ... | 3 | 27 |
| Belghoria ... .. ... | 2 | 15 |
| Howrah ... .. ... | 4 | 57 |
| Paikpara ... .. ... | Nil | 34 |
| Taratala ... .. ... | Nil | 31 |
| Manicktala ... .. ... | 4 | Nil |
| Thakurpukur ... .. ... | 4 | 15 |
| Garia ... .. ... | Nil | 14 |
| Salt Lake ... .. ... | 29 | Nil |
| Kasba ... .. ... | 1 | Nil |
| Central Workshop ... .. ... | 112 | 31 |

All the S.D. vehicles lying in the Depots have met the critieria for condemnation except two vehicles one at Manicktola Depot and another at Kasba depot which have been completely burnt by mob during route operation.

(b) (1) The vehicles except by the D.D. buses which satisfy the condemnation criteria will be shortly inspected by the Condemnation Committee for necessary approval of condemnation.

(2) As regard the burnt vehicles, the economic feasibility of through overhauling are being examined at present in consultation with the chassis manufacturers.

(3) 112 S.D. vehicles which are now lying at Central Workshop are awaiting through renovation/overhauling which will be put back to the route after necessary work.

(4) Out of 31 D.Ds. lying at the Central Workshop, 7 Nos. will be renovatd in due course for putting back to route. But the decision about 24 CUTP D.Ds. have to be taken in the light of our experience in running 30 overhauled engines.

**১৯৮৯-৯০ আর্থিক বৎসরে নদী ভাঙন রোধে ব্যয়**

১৭২। (অনুমোদিত প্রশ্ন নং ৭৯২।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে (২৮এ ফেব্রুয়ারি পর্যন্ত) রাজ্যের নদী ভাঙন প্রতিরোধ প্রকল্পে গঙ্গা, ভাগীরথী পদ্মা ও জলঙ্গী নদীর ভাঙন রোধের জন্য সরকার কর্তৃক ব্যয়ের পরিমাণ কত ; এবং

(খ) উক্ত ভাঙন রোধের জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকারের কোনও আলোচনা হয়েছে কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ব্যয়ের পরিমাণ—

(১) গঙ্গা-পদ্মা—২০২.১৩ লক্ষ টাকা।

(২) ভাগীরথী—১৬৬.৮৭ লক্ষ টাকা।

(৩) জলঙ্গী—৯.৯৬ লক্ষ টাকা।

(খ) হ্যাঁ, হয়েছে।

**সরকারি দপ্তরগুলির প্রচার বিজ্ঞাপনে বরাদ্দকৃত অর্থ**

১৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ৭৯৩।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের প্রচার বিজ্ঞাপনে (স্টল ইত্যাদি সহ) কত অর্থ বরাদ্দ ছিল ; এবং

(খ) ১৯৯০-৯১ আর্থিক বৎসরে ঐ বিষয়ে অর্থ বরাদ্দের পরিমাণ কত?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে মোট বরদ্দের পরিমাণ ছিল টাঃ ২,৪৯,২০,০০০ (দু কোটি উনপঞ্চাশ লক্ষ কুড়ি হাজার টাকা) ;

(খ) ১৯৯০-৯১ আর্থিক বৎসরে মোট বরাদ্দের পরিমাণ টাঃ ২,৬০,০০,০০০ (দু কোটি ষাট লক্ষ টাকা)।

**পশ্চিমবঙ্গে সিসল উৎপাদনের পরিমাণ**

**১৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৮০৩।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সিসল চাষের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) বর্তমানে পশ্চিমবঙ্গে সিসল উৎপাদনের পরিমাণ কত ও কোথায় কোথায় চাষ হয়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমানে সরকারি পর্যায়ে বীরভূম জেলার রাজনগর সিসল খামারে সিসল তন্তুর চাষ হয়। যার বাৎসরিক উৎপাদন গড়ে ১১,৭৪৫ কেজি।

**বারুইপুরে সার্জিক্যাল ইনস্ট্রুমেন্ট সার্ভিসিং স্টেশন স্থপন**

**১৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৮১২।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার বারুইপুরে সার্জিক্যাল ইন্স্ট্রুমেন্ট স্থাপিত হয় ;

(খ) এখানে কি কি ধরণের কাজ হয় ; এবং

(গ) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে উক্ত সংস্থার (১) আয় ও (২) ব্যয়ের হিসাব কিরূপ?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৫৮ সাল থেকে উৎপাদন শুরু হয়।

(খ) এখানে শল্য চিকিৎসার যন্ত্রপাতির উৎপাদন ও মেরামত হয়।

(গ) আয় প্রায় ৬৯ হাজার টাকা এবং ব্যয় ৭ লক্ষ ৮৬ হাজার টাকা।

## সিঙ্কোনা বাগিচায় শ্রমিক কর্মচারীর সংখ্যা

**১৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৮১৩।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকার পরিচালিত সিঙ্কোনা বাগিচায় বর্তমানে মোট কতজন শ্রমিক কর্মচারী কর্মরত অবস্থায় আছেন ; এবং

(খ) তন্মধ্যে নেপালী ও লেপচা শ্রমিকের সংখ্যা কত?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট শ্রমিক কর্মচারীর সংখ্যা ৬,৯৩১ জন। নিয়মিত ৫,৩৩১ জন এবং অনিমিয়ত ১,৬০০ জন।

(খ) তন্মধ্যে, নেপালীর সংখ্যা ৬,৩৪৫ জন এবং লেপচার সংখ্যা ৩৩৭ জন। অবশিষ্ট ভুটিয়া।

## শিলিগুড়ি উড্ ইন্ডাস্ট্রি সেন্টার

**১৭৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৮১৪।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শিলিগুড়ি উড্ ইণ্ডাস্ট্রি সেন্টার বর্তমানে কর্মরত শ্রমিক কর্মচারীর সংখ্যা কত ; এবং

(খ) ১৯৮৯-৯০ আর্থিক বছরে উক্ত সেন্টারে কত টাকার শিল্প সামগ্রী উৎপাদিত হয়েছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭৫ জন।

(খ) ৬,৮১,৭৬৭ টাকা।

## মানিকতলা ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট

**১৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৮১৫।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মানিকতলা ইণ্ডাস্ট্রিয়াল এস্টেটে শেডের সংখ্যা কত ;

(খ) উক্ত শেডগুলি শিল্পোদ্যগীদের মধ্যে বণ্টিত হয়েছে কিনা ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'না' হলে কারণ কি?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তিনটি।

(খ) হ্যাঁ।

(গ) প্রশ্ন ওঠে না।

### ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে বর্ধমান শহরে দুগ্ধ সরবরাহ প্রকল্পে সরকারী আর্থিক সাহায্য

১৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ৮১৭।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৯-৯০ আর্থিক বছরে বর্ধমান শহরে দুগ্ধ সরবরাহ প্রকল্পে সরকারের ভরতুকির পরিমাণ কত?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৮৯-৯০ আর্থিক বছরে বর্ধমান দুগ্ধ সরবরাহ প্রকল্পে সরকারের অনুমতি ভরতুকির পরিমাণ ৫৭ লক্ষ ৯৯ হাজার টাকা।

### পশ্চিমবঙ্গ হিমঘরগুলিতে আলু সংরক্ষণ ব্যবস্থা

১৮০। (অনুমোদিত প্রশ্ন নং ৮২৮।) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলার হিমঘরগুলিতে মোট কত পরিমাণ আলু সংরক্ষণ করার ব্যবস্থা আছে ;

(খ) এই সংরক্ষণ ব্যবস্থা মোট উৎপাদনের চেয়ে কম না বেশি ; এবং

(গ) চলতি আর্থিক বৎসরে হিমঘরের সংখ্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা আছে কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২০ (কুড়ি) লক্ষ মেট্রিক টন।

(খ) কম।

(গ) আছে।

### আলু উৎপাদনের লক্ষ্যমাত্রা নিরূপণ

১৮১। (অনুমোদিত প্রশ্ন নং ৮২৯।) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৯-৯০ সালের আলু উৎপাদনের জন্য কোনও লক্ষ্যমাত্রা নির্দিষ্ট করা হয়েছিল কি না ;

(খ) হয়ে থাকলে, তার পরিমাণ কত ; এবং

(গ) ঐ পরিমাণ আলু উৎপাদনের জন্যে কত জমিতে আলুর চাষ করা হয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৩৫ লক্ষ ২০ হাজার টন।

(গ) ১৯৮৯-৯০ সালে শীত ও গ্রীষ্মকালীন আলু চাষের এলাকা নির্দিষ্ট করা হয়েছিল ১ লক্ষ ৬০ হাজার হেক্টর। এর মধ্যে শীতকালীন আলুর চাষ হয়েছে ২ লক্ষ ৩ হাজার ৯৬৬ হেক্টর জমিতে।

### হাইকোর্টে অমীমাংসিত খাস জমি সংক্রান্ত মামলা

১৮২। (অনুমোদিত প্রশ্ন নং ৮৫৫।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) খাস জমি সংক্রান্ত কতগুলি কেস্ হাইকোর্টে অমীমাংসিত অবস্থায় আছে ; এবং

(খ) উক্ত কেস্‌গুলির দ্রুত মীমাংসার জন্য রাজ্য সরকার কোনও উদ্যোগ গ্রহণ করেছেন কি না?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দার্জিলিং জেলা বাদে অমীমাংসিত হাইকোর্ট কেসের সংখ্যা—২০,৩০৬টি

(খ) হ্যাঁ।

### মাসুল সমীকরণ নীতি প্রত্যাহার

১৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ৮৬১।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মাশুল সমীকরণ নীতি প্রত্যাহারের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে ; এবং

(খ) উক্ত বিষয়ে রাজ্য সরকার ইতিমধ্যে কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন রয়েছে।

(খ) সরকারি সিদ্ধান্ত ত্বরান্বিত করার জন্য কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে।

### জম্বুদ্বীপে পর্যটন কেন্দ্র নির্মাণের পরিকল্পনা

১৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ৮৮৪।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জম্বুদ্বীপে পর্যটন কেন্দ্র গড়ে তোলার জন্য রাজ্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা ; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয় তাহলে কি কি প্রকল্প গড়ে তোলা হচ্ছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না

(খ) প্রশ্ন ওঠে না।

### গঙ্গাবক্ষে হোটেল নির্মাণের পরিকল্পনা

**১৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৮৮।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বেসরকারি উদ্যোগে গঙ্গাবক্ষে হোটেল নির্মাণের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গঙ্গাবক্ষে ভাসমান হোটেল নির্মাণের একটি বেসরকারি পরিকল্পনা আছে।

(খ) এ বিষয়ে সুনিশ্চিত কিছু বলা যাচ্ছে না।

### নতুন পৌর আইন প্রণয়ন

**১৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৮৯।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৩২ সালের বঙ্গীয় পৌর আইন পরিবর্তন করে নতুন আইন প্রণয়নের কোনও সরকারি প্রস্তাব আছে কিনা ; এবং

(খ) থাকলে, এই ব্যাপারে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) খসড়া নতুন আইনটি ধারাওয়ারি বিচার করার জন্য একটি বিশেষজ্ঞ কমিটি সম্প্রতি গঠিত হয়েছে।

### কলকাতা শহরের উন্নয়নের প্রস্তাব

**১৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৯২।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা শহরের উন্নয়নের জন্য প্রস্তাবিত ১,৮০০ কোটি টাকা অনুমোদনের জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের নিকট কোনও দাবি উত্থাপন করেছেন কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ঐ বিষয়ে কেন্দ্রীয় সরকারের প্রতিক্রিয়া কিরূপ?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ঐরূপ কোনও প্রস্তাব রাজ্য সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের নিকট পাঠানো হয়নি।

তবে ন্যাশনাল কমিশন অন আরবানাইজেসন-এর অন্তবর্তী রিপোর্টের ভিত্তিতে কলকাতাকে জাতীয় শহর হিসেবে পরিগণিত করা এবং উপযুক্ত আর্থিক সহায়তা দানের প্রস্তাব কার্যকরি করার জন্য মন্ত্রী পর্যায়ে পত্র দেওয়া হয়েছে।

(খ) কেন্দ্রীয় সরকারের প্রতিক্রিয়া এখনও জানা যায় নি।

### হুগলি জেলায় আলু উৎপাদনের পরিমাণ

১৮৮। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৪।) **শ্রী বিনোদ দাশ ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান বছরে হুগলি জেলায় কত আলু উৎপন্ন হয়েছে ; এবং

(খ) আলু চাষীদের স্বার্থে আলুর বিক্রয়মূল্য নির্দিষ্ট করবার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এখনও পর্যন্ত হুগলি জেলায় বর্তমান বছরে উৎপন্ন আলুর পরিমাণ নিরূপিত হয় নাই।

(খ) হ্যাঁ, আলু চাষীদের স্বার্থে রাজ্য সরকার মান অনুযায়ী আলুর সহায়ক মূল্য কুইন্টল প্রতি ৮০, ৮৪ ও ৮৭ টাকা ধার্য করিয়াছেন।

### বিদ্যুৎ উৎপাদনের খরচ

১৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৮।) **শ্রী বিনোদ দাশ ঃ** মাননীয় বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, প্রতি ইউনিট বিদ্যুৎ উৎপাদনের জন্য— ১৯৮৮-৮৯ আর্থিক বছরে কত খরচ পড়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** প্রতি ইউনিট বিদ্যুৎ উৎপাদনের জন্য—১৯৮৮-৮৯ আর্থিক বছরে বিদ্যুৎ উৎপাদন সংস্থাগুলির খরচ নিম্নরূপ ছিল ঃ—

(ক) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ৬৭.০১ পয়সা।

(খ) পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন কর্পোরেশন ৬০.১২ পয়সা।

(গ) সি ই এস সি লিমিটেড ৬৫.০০ পয়সা।

(ঘ) দুর্গাপুর প্রোজেক্ট লিঃ ৮৫.০০ পয়সা।

### রবীন্দ্র সরোবরের আর্ট কমপ্লেক্স

**১৯০।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৯৯।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলিকাতাস্থিত রবীন্দ্র সরোবরের আর্ট কমপ্লেক্স অধিগ্রহণ করে তার উন্নতির জন্য কোনও প্রস্তাব টাটা স্টিলের চেয়ারম্যান সম্প্রতি রাজ্য সরকারকে দিয়েছেন কি ; এবং

(খ) প্রস্তাব দিয়ে থাকলে, সে সম্পর্কে সরকার কোনও সিদ্ধান্ত নিয়েছেন কি?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এ রকম কোনও প্রস্তাব নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### সৌরচুল্লি স্থাপন

**১৯১।** (অনুমোদিত প্রশ্ন নং ১০০৬।) **শ্রী পার্থ দে ঃ** বিজ্ঞান ও কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কোন কোন জেলায় মোট কতগুলি সৌরচুল্লি স্থাপন করা হয়েছে ; এবং

(খ) সেগুলি দেখাশোনা ও মেরামতের জন্য কি কি ব্যবস্থা রয়েছে?

**বিজ্ঞান ও কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পশ্চিমবঙ্গে এখনও পর্যন্ত মোট ১,৫১৮ টি সৌরচুল্লি স্থাপন করা হয়েছে। এর জেলা ভিত্তিক হিসেব হ'ল—

| জেলার নাম | সৌরচুল্লি স্থাপনের সংখ্যা |
|---|---|
| কুচবিহার | ২০ |
| জলপাইগুড়ি | ১৯৫ |
| দার্জিলিং | ২০ |
| পশ্চিম দিনাজপুর | ১৯৫ |
| মুর্শিদাবাদ | ২০৫ |
| বর্ধমান | ১০ |
| বাঁকুড়া | ২১৪ |
| পুরুলিয়া | ১৩০ |
| মেদিনীপুর | ৮০ |
| উত্তর ২৪-পরগনা | ৪৪৯ |
| | মোট—১,৫১৮ |

(খ) সৌরচুল্লির গঠন সরল এবং সেটির রক্ষণাবেক্ষণের কাজটিও সহজ—যে কারণে মেরামতের প্রয়োজন নেই বললেই চলে সৌরচুল্লিগুলির বণ্টনের সময় সেগুলির সার্থক কর্মকুশলতা ও প্রয়োগ পদ্ধতি প্রত্যেক ব্যবহারকারীকে উপযুক্তভাবে বুঝিয়ে দেওয়া হয়। যদি কোনও কারণে সেগুলির কোনও অংশে মেরামতির নিতান্তই প্রয়োজন হয় তা স্থানীয়ভাবে অল্প সময়ের মধ্যেই অনায়াসে করে নেওয়া যায়। বিশেষ প্রয়োজনে ব্লক স্তরে শিল্প সম্প্রসারণ আধিকারিকগণ এবং জেলাস্তরে শিল্প কেন্দ্রের ভারপ্রাপ্ত সাধারণ ব্যবস্থাপকগণ উল্লিখিত বিষয়ে নানাভাবে পরামর্শ ও দরকারি সাহায্য দিয়ে থাকেন। এছাড়াও যে সব জেলায় ইন্টিগ্রেটেড রুরাল এনার্জি প্ল্যানিং (আই আর ই পি) প্রোগ্রাম বা সুসংহত গ্রামীণ শক্তি যোজনা প্রকল্পের অধীনস্থ ব্লক পর্যায়ের শাখা আছে সেখানকার প্রকল্প আধিকারিকগণের এবং তত্ত্বাবধায়ক কর্মীদের কাছ থেকেও ঐ বিষয়ে পরামর্শ ও সহায়তা পাওয়া যায়।

**১৯৮৯-৯০ আর্থিক বৎসরে নদীয়া নূতন প্রাথমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয় স্থাপন**

**১৯২।** (অনুমোদিত প্রশ্ন নং ১০২৬।) **শ্রী সুভাষ বসু ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে নদীয়া জেলায় নতুন কোনও প্রাথমিক, মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয় হয়েছে কিনা ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কতগুলি বিদ্যালয় হয়েছে (বিভাগ উল্লেখ-পূর্বক) ; এবং

(গ) উক্ত কাজে কত টাকা ধার্য করা হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**বীরভূম জেলার কুশুম্বা অঞ্চলে বিদ্যুৎ পুনঃসংযোগের ব্যবস্থা**

**১৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৭৯।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার কুশুম্বা গ্রাম পঞ্চায়েতের অন্তর্গত কিছু গ্রামে ট্রান্সফরমার কয়েক বৎসর পূর্বে চুরি হইয়া গিয়াছে ; এবং

(খ) সত্য হইলে, উক্ত এলাকাগুলিতে বিদ্যুৎ পুনঃসংযোগের ব্যাপারে কি ব্যবস্থা গৃহীত হইয়াছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিষয়টি পর্ষদের বিবেচনাধীন আছে।

**রামপুরহাট পৌর এলাকায় প্রথা বহির্ভূত বিদ্যালয়ের সংখ্যা**

১৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ১০৮০।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রামপুরহাট পৌর এলাকায় কতগুলি প্রথা বহির্ভূত বিদ্যালয় আছে ;

(খ) উক্ত বিদ্যালয়ে নিযুক্ত শিক্ষকগণের সংখ্যা কত ;

(গ) উক্ত বিদ্যালয়গুলির মধ্যে কোনও শিক্ষক স্থায়ীভাবে রামপুরহাট পৌর এলাকা ত্যাগ করিয়া অন্যত্র চলিয়া গিয়াছেন কিনা ;

(ঘ) গিয়া থাকিলে, তাহাদের সংখ্যা কত ; এবং

(ঙ) ঐ সব বিদ্যালয়ের শিক্ষকভাতা কিভাবে বণ্টিত হয়?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অনুমোদিত প্রথা বহির্ভূত শিক্ষা কেন্দ্রের সংখ্যা বর্তমানে ১০।

(খ) উক্ত অনুমোদিত প্রথা বহির্ভূত শিক্ষাকেন্দ্রের জন্য অনুমোদিত প্রশিক্ষক/প্রশিক্ষিকার সংখ্যা মোট ১০।

(গ) জানা নাই।

(ঘ) প্রশ্ন ওঠে না।

(ঙ) প্রথা বহির্ভূত শিক্ষাকেন্দ্রের মাসিক বিবরণী এবং প্রয়োজনীয় প্রতিবেদন পাইবার পর প্রশিক্ষক/প্রশিক্ষিকাদের সমান দক্ষিণা প্রদান করা হয়।

**রামপুরহাট উচ্চ বিদ্যালয়ের সংস্কারকার্য**

১৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ১০৮৪।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রামপুরহাট উচ্চ বিদ্যালয় ভবনটির সংস্কারের জন্য আবেদন করা সত্ত্বেও উহার সংস্কার করা হইতেছে না ;

(খ) সত্য হইলে, উহার কারণ কি ; এবং

(গ) কবে নাগাদ উহা সংস্কার করা হইবে বলিয়া মনে হয়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রয়োজনীয় অর্থসংস্থানের অভাবের জন্য উল্লিখিত বিদ্যালয়ের গৃহ সংস্কারের জন্য অর্থ মঞ্জুর করা যায় নি।

(গ) এখনই বলা সম্ভব নয়।

**পশ্চিম বাংলায় সরকারি বাসের সংখ্যা**

**১৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৯৯।) **শ্রী অসিতকুমার মাল ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিম বাংলায় মোট সরকারি বাসের সংখ্যা কত ;

(খ) তন্মধ্যে কতগুলি বাস অকেজো অবস্থায় পড়ে আছে ; এবং

(গ) সমস্ত বাসগুলোকে মেরামত করে বিভিন্ন রুটে চালানোর কথা কি সরকার বিবেচনা করছেন?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিম বাংলায় মোট সরকারি বাসের সংখ্যা নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| সি এস টি সি | ... | ১৫৯৬ টি |
| এন বি এস টি সি | ... | ৬৭৬ টি |
| এস বি এস টি সি | ... | ২৯৩ টি |
| | | ২৫৬৫ টি |

(খ) তন্মধ্যে নিম্নবর্ণিত সংখ্যক বাস অকেজো অবস্থায় পড়ে আছে—

| | | |
|---|---|---|
| সি এস টি সি | ... | ৩১৪ টি |
| এন বি এস টি সি | ... | ৬৬ টি |
| এস বি এস টি সি | ... | ৩১ টি |
| | | ৪১১ টি |

(গ) যে বাসগুলির মেরামত সম্ভব সেগুলি মেরামত করে রাস্তায় বের করবার জন্য ব্যবস্থা দেওয়া হচ্ছে।

**বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পে কর্মসংস্থানের সম্ভাবনা**

**১৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১১০৭।) **শ্রী অসিতকুমার মাল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প চালু হলে আনুমানিক কত জন বেকারের কর্মসংস্থান হবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** প্রকল্পের এই পর্যায়ে সঠিক হিসাব দেওয়া সম্ভব নয়। তবে তিনটি ২১০ মেগাওয়াট ইউনিট চালাতে সাধারণত ১১৩৪ জন কর্মচারীর দরকার হয়।

### রামপুরহাট মহকুমা হাসপাতালে জীবনদায়ী ঔষধ সরবরাহ

**১৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১১১১।) **শ্রী অসিতকুমার মাল ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূমের রামপুরহাট মহকুমায় হাসপাতালে জীবনদায়ী ঔষধ প্রয়োজনের তুলনায় কম সরবরাহ করা হয় ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে,

(১) কারণ কি ; এবং

(২) পর্যাপ্ত সরবরাহ চালু রাখার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, সত্য নয়, উক্ত হাসপাতালে জীবনদায়ী ঔষধ সরবরাহের পরিমাণ মোটমুটিভাবে সন্তোষজনক।

(খ) (১) ও (২) প্রশ্ন ওঠে না।

### পশ্চিমবঙ্গে পঞ্চায়েত সমিতিতে এস আর পি পি চালুকরণ

**১৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১১১৯।) **শ্রী অসিতকুমার মাল ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সারা পশ্চিম বাংলায় কোন কোন সমিতিতে এস আর পি পি স্কীম চালু আছে ; এবং

(খ) ১৯৮৯-৯০ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত বীরভূম জেলার কোন কোন পঞ্চায়েত সমিতিতে এস আর পি পি স্কীম-এর মাধ্যমে মিনিকিট সহ কত টাকার জিনিস বিতরণ করা হয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৫-৮৬ সাল থেকে ১৯৮৮-৮৯ পর্যন্ত পশ্চিমবঙ্গের ৭০টি ব্লকে বা পঞ্চায়েত সমিতিতে এস আর পি পি প্রকল্পটি চালু ছিল। ১৯৮৯-৯০ সাল থেকে এস আর পি পি প্রকল্পটি এস এফ পি পি প্রকল্পের সাথে যুক্ত হয় ও মোট ২০৮ (দুই শত আট) টি ব্লকেই নূতন প্রকল্পটি চালু আছে। এস এফ পি পি এসে আর পি পি যুক্ত প্রকল্পের ২০৮টি ব্লকের বা পঞ্চায়েত সমিতির একটি তালিকা ১নং বিধানসভায় লাইব্রেরির টেবিলে উপস্থাপিত করা হল।

(খ) ১৯৮৯-৯০ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত বীরভূম জেলার সতেরোটি ব্লকের বা পঞ্চায়েত সমিতির এস এফ পি পি ও এস আর পি পি সংযুক্ত প্রকল্পে মিনিকিট সহ অন্যান্য খরচের একটি তালিকা ২নং বিধানসভার লাইব্রেরি টেবিলে উপস্থাপিত করা হয়।

**মাছের পোনা তৈরীর খরচ**

২০০। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩২।) **শ্রী অসিতকুমার মাল :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মাছের পোনা তৈরি করার জন্য রাজ্য সরকারের গত আর্থিক বছরে মোট কত টাকা খরচ হয়েছে ;

(খ) তার সুফল কি পাওয়া গিয়াছে ; এবং

(গ) চলতি আর্থিক বছরে মাছ তৈরি করার জন্য সরকার কত টাকা খরচ করবেন বলে আশা করা যায়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্য সরকার ১৯৮৯-৯০ সনে মাছের পোনা তৈরির জন্য মোট ১৭,৫৯,৭৭৮ টাকা খরচ করেছেন।

(খ) হ্যাঁ। প্রকল্পগুলির সার্থক রূপায়ণের ফলে মৎস্যবীজ উৎপাদনের ১৯৮৯-৯০ সনের লক্ষ্যমাত্রা ৭,২৫০ মিলিয়ন থেকে উদ্বৃত্ত উৎপাদন হয়েছে এবং এই বৎসরে এর পরিমাণ প্রায় ৭,৪০০ মিলিয়ন।

(গ) চলতি আর্থিক বছরে অর্থাৎ ১৯৯০-৯১ সনে মৎস্য দপ্তর মৎস্য বীজ উৎপাদন প্রকল্পগুলির জন্য ৩৩ লক্ষ টাকা ধার্য করেছেন।

**পশ্চিমবঙ্গে কৃষিভাতা প্রাপ্ত কৃষকের সংখ্যা**

২০১। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩৩।) **শ্রী অসিতকুমার মাল :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে উত্তর দেবেন কি—

(ক) পশ্চিম বাংলায় কতজন কৃষক কৃষক-ভাতা পান ;

(খ) তন্মধ্যে বীরভূম জেলায় কত ; এবং

(গ) কৃষক-ভাতা দেওয়ার ব্যাপারে কিভাবে সিলেকশন করা হয়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) গত ১৯৮৮-৮৯ সালে মোট ২০,৭০৭ জন কৃষক পেনসন পেয়েছেন।

(খ) ৮৫৫ জন।

(গ) মহকুমা কৃষি আধিকারিক, ওয়েস্ট বেঙ্গল ফারমার্স ওল্ড এজ্ড পেনসন রুল,

১৯৮০ মোতাবেক কৃষক পেনসন পাওয়ার অধিকারিদের নিকট হইতে নির্দিষ্ট ফরমে দরখাস্ত আহ্বান করিয়া স্থানীয় সবাদপত্র ও দৈনিক সংবাদপত্রে বিজ্ঞাপন দেন। ঐ বিজ্ঞাপন অনুযায়ী মহকুমা কৃষি আধিকারিকের অফিসে প্রাপ্ত দরখাস্তসমূহ পঞ্চায়েত সমিতি/পৌরসভার নিকট অনুসন্ধান ও অগ্রাধিকারের ভিত্তিতে সুপারিশের জন্য পাঠানো হয়। ঐ সুপারিশ পাওয়ার পর মহকুমা কৃষি আধিকারিক পঞ্চায়েত সমিতি/পৌরসভার প্রদত্ত অগ্রাধিকার ভিত্তিতে কৃষক পেনসন মঞ্জুর করেন।

**শিলিগুড়ি এবং আসানসোলে কালচারাল কমপ্লেক্স নির্মাণ**

২০২। (অনুমোদিত প্রশ্ন নং ১১৪০।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শিলিগুড়ি এবং আসানসোলে কালচারাল কমপ্রেক্স নির্মাণের কোনও পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শিলিগুড়িতে "দীনবন্ধু মঞ্চ" নামে একটি সাংস্কৃতিক মঞ্চ নির্মাণ করা হয়েছে যেখানে চলচ্চিত্র প্রদর্শনী, আলোচনাচক্র, প্রদর্শনী কক্ষ সহ নাটক মঞ্চস্থ করার সুযোগ-সুবিধা আছে। অনুরূপ সুযোগ-সুবিধাসহ আসানসোলে রবীন্দ্রভবনের নির্মাণকার্য চলছে।

(খ) শিলিগুড়িতে দীনবন্ধু মঞ্চ ইতিমধ্যেই চালু করা হয়েছে। আসানসোলে রবীন্দ্রভবনের নির্মাণকার্য প্রায় সম্পূর্ণ হওয়ার পথে।

**রাজ্যের পৌরসভা ও প্রজ্ঞাপিত এলাকায় 'নেহেরু রোজগার যোজনা' প্রকল্প**

২০৩। (অনুমোদিত প্রশ্ন নং ১১৬০।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের পৌরসভা এবং প্রজ্ঞাপিত এলাকায় 'নেহেরু রোজগার যোজনা' চালু করার বিষয়টি সরকার বিবেচনা করছেন কি না ;

(খ) করে থাকলে উক্ত যোজনায় (১) কোন কোন প্রকল্প অন্তর্ভূক্ত ও (২) কিভাবে তা কার্যকর করা হবে ; এবং

(গ) কাদের এই প্রকল্পের আওতায় আনা হবে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) মোট ৩টি প্রকল্প—

(Urban Micro Enterprises Scheme and Housing and Shelter Upgradation Scheme.)

(২) কেন্দ্রীয় সরকারের নির্দিষ্ট পদ্ধতি অনুযায়ী।

(গ) ১৯৮৪-৮৫ সালের মূল্যের ভিত্তিতে যে-সব পরিবারের বাৎসরিক আয় ৭,৩০০ টাকার কম, সেই সব পরিবারের কর্মহীন সদস্যদেরই এই প্রকল্পের আওতায় আনা হবে।

**মুর্শিদাবাদ জেলায় পাট উৎপাদনের পরিমাণ**

২০৪। (অনুমোদিত প্রশ্ন নং ১১৭৬।) **শ্রী মোজাম্মেল হক :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৯ সালে মুর্শিদাবাদ জেলায় (১) কি পরিমাণ জমিতে পাট চাষ হয়েছে ও (২) কত পাট উৎপাদন হয়েছে ;

(খ) ঐ সালে পাট বীজ স্বল্প মূল্যে সরবরাহের জন্য সরকারি কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল কি না ;

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কি ধরনের ব্যবস্থা নেওয়া হয়েছিল ; এবং

(ঘ) বর্তমান আর্থিক বৎসরে পাট চাষীদের জন্য স্বল্প মূল্যে পাটবীজ সরবরাহের কোনও ব্যবস্থা করা হয়েছে কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) (১) ৯৫ হাজার ৭ শত হেক্টর জমিতে।

(২) ১২ লক্ষ ৮৮ হাজার ৯ শত ৪০ গাঁট।

(খ) হ্যাঁ।

(গ) বিশেষ পাট উন্নয়ন প্রকল্পের অধীন ঐ জেলায় ৬টি ব্লকে ভরতুকি মূল্যে পাটবীজ বিলি করা হয়েছিল।

(ঘ) হ্যাঁ, কেবল বিশেষ পাট উন্নয়ন প্রকল্পাধীন ঐ জেলায় ৭টি ব্লকে ভরতুকিতে পাটবীজ বিলির ব্যবস্থা করা হয়েছে।

**মালদহ জেলার প্রাথমিক বিদ্যালয়কে মুর্শিদাবাদ জেলার প্রাথমিক শিক্ষা বোর্ডের অন্তর্ভূক্তিকরণ**

২০৫। (অনুমোদিত প্রশ্ন নং ১২০৩।) **শ্রী তোয়াব আলি :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মালদহ জেলায় অবস্থিত কিছুসংখ্যক প্রাথমিক বিদ্যালয়কে মুর্শিদাবাদ জেলার প্রাথমিক শিক্ষা বোর্ডের অন্তর্ভূক্ত করা হয়েছে ; এবং

(খ) সত্য হলে, তার কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মালদহ জেলা থেকে কোনও প্রাথমিক বিদ্যালয়কে মুর্শিদাবাদ জেলার অধীনে স্থানান্তরিত করার কোনও প্রস্তাব কোনও মহল থেকে আদৌ উত্থাপিত হয় নি।

তবে, মুর্শিদাবাদ জেলায় অবস্থিত কিছু সংখ্যক প্রাথমিক বিদ্যালয়কে প্রশাসনিক কারণে মালদহ জেলার বিদ্যালয় পর্ষদের অন্তর্গত করার একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

(খ) মুর্শিদাবাদ জেলার দুটি পঞ্চায়েত সমিতি প্রশাসনিক কারণে মালদহ জেলায় স্থানান্তরিত হয়েছে। ফলে ঐ দুটি পঞ্চায়েত সমিতির অন্তর্ভুক্ত প্রাথমিক বিদ্যালয়গুলিকেও মালদহ জেলা বিদ্যালয় পর্ষদে স্থানান্তর করা বিবেচনাধীন আছে।

### রাজ্যে শিশু মৃত্যুর সংখ্যা

২০৬। (অনুমোদিত প্রশ্ন নং ১২৫৫।) **শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭ সালের মার্চ থেকে ১৯৯০ সালের মার্চ মাস পর্যন্ত রাজ্যে শিশু মৃত্যুর সংখ্যা কত ; এবং

(খ) শিশু জন্মের সাথে সাথে রাজ্যে এই সময়ের মধ্যে কতজন মা মারা গেছেন?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ভারতের নমুনা নিবন্ধ পদ্ধতি হইতে প্রাপ্ত তথ্য অনুযায়ী এ রাজ্যে শিশু মৃত্যুর সংখ্যা ১৯৮৪ এবং '৮৮ সালে যথাক্রমে আনুমানিক ১, ৩৫, ১৪১ এবং ১, ২২, ২৯৭।

(খ) শিশু জন্মের সাথে সাথে এ-রাজ্যে ১৯৮৭ এবং '৮৮ সালে যথাক্রমে আনুমানিক ৪,১২৯ এবং ৩,৮৪৩ জন মা মারা গেছেন। এক্ষেত্রেও ১৯৮৯ এবং '৯০ সালের হিসাব এখনও সঠিকভাবে পাওয়া যায়নি।

### নন্দীগ্রাম বৈদ্যুতিকরণ

২০৭। (অনুমোদিত প্রশ্ন নং ১২৬৬।) **শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নন্দীগ্রাম থানার বিশেষত রেয়ে পাড়ায় বৈদ্যুতিকরণের কাজের কতদূর অগ্রগতি হয়েছে ;

(খ) ঐ থানায় সমস্ত মৌজায় বৈদ্যুতিকরণের কাজ কবে নাগাদ শেষ হবে ; এবং

(গ) ঐ বৈদ্যুতিকরণের জন্য বর্তমান বৎসরে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রেয়েপাড়া মৌজায় বৈদ্যুতিকরণের কাজ জানুয়ারি, ১৯৮৯-এ সম্পূর্ণ হয়েছে।

(খ) অষ্টম পরিকল্পনা কালে সমস্ত মৌজায় বিদ্যুৎ পৌঁছে দেবার পরিকল্পনা আছে।

(গ) স্কীমে মোট বরাদ্দকৃত অর্থের পরিমাণ ৩৮ লক্ষ টাকা। বর্তমান বৎসরের কাজের পরিকল্পনা তৈরি হচ্ছে।

**কলকাতার বস্তি উন্নয়নের জন্য বৈদেশিক সাহায্য**

২০৮। (অনুমোদিত প্রশ্ন নং ১২৭৫।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মার্কিন যুক্তরাষ্ট্রের ওভারসিজ ডেভেলপমেন্ট অথরিটি কলকাতার বস্তি উন্নয়নের জন্য অর্থ অনুমোদন করেছেন ;

(খ) সত্য হলে, উক্ত অর্থের পরিমাণ কত ; এবং

(গ) ঐ অর্থের দ্বারা বস্তি উন্নয়নের কি কি কাজ করা হবে?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**দক্ষিণ ২৪-পরগনা জেলার উস্থি থানায় বিদ্যুৎবিহীন মৌজা**

২০৯। (অনুমোদিত প্রশ্ন নং ১২৭৭।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনার মগরহাহাট ১ নং ব্লকের অন্তর্গত উস্থি থানায় বিদ্যুৎবিহীন গ্রাম মৌজাগুলির নাম কি ;

(খ) উক্ত গ্রাম / মৌজাগুলি বিদ্যুতায়িত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা? এবং

(গ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি কার্যকরি হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মগরা হাট থানার মোট ২০৫টি মৌজার মধ্যে ৩০টি মৌজায় বৈদ্যুতিকরণের কাজ বাকি আছে, সেগুলির নাম ঃ

(১) পূর্ব রামনাথপুর (৪৪)

(২) মহেমদাড়ি (৬৮)

(৩) দোগাছা (৬৯)

(৪) কেকোনা (৮৮)

(৫) পায়রাচলি (৮৯)

(৬) কানপুর (১০২)

(৭) ব্রিজপুর (১০৩)

(৮) উত্তরকুসুম (১০৫)
(৯) সরচি ভগবানপুর (১৪২)
(১০) একতারা (১৪৫)
(১১) বাসুদেবপুর (১৪৭)
(১২) সাদু কানারদড়ি (১৪৮)
(১৩) আটপাড়া (১৫০)
(১৪) শঙ্করপুর (১৫১)
(১৫) গোপালপুর (১৫২)
(১৬) ভানকাদার (১৭১)
(১৭) লক্ষ্মীকান্তপুর (১৮০)
(১৮) হরিপুর (১৮১)
(১৯) বিশ্বেশ্বরপুর (১৮২)
(২০) পরানখালি (১৮৩)
(২১) দক্ষিণ মুকুন্দপুর (১৮৪)
(২২) পূর্বকুমার পুকুরিয়া (১৮৭)
(২৩) মেতিহাট (১৮৮)
(২৪) গঙ্গাশ্যামপুর (১৮৯)
(২৫) গোবিন্দপুর (২০০)
(২৬) কাটাপুকুরিয়া (২০১)
(২৭) আবন্দ চাঁদপুর (২০২)
(২৮) ঈশ্বরীপুর (২০৩)
(২৯) আবদ্দ ঈশ্বরীপুর (২০৪)
(৩০) কাতকেনা ঈশ্বরীপুর (২০৫)।

(খ) ঐগুলির মধ্যে পাঁচটি মৌজায়—কেকোনা (৮৮), ব্রিজপুর (১০৩), পায়রাচলি (৮৯), কানপুর (১০২) ও উত্তরকুসুম (১০৫)—বৈদ্যুতিকরণের কাজ শীঘ্রই শুরু হবে। বাকিগুলির কাজ নতুন পরিকল্পনার মাধ্যমে নেওয়া হবে।

(গ) সঠিকভাবে এক্ষুনি বলা যাচ্ছে না।

## রাজ্যে পর্যটন কেন্দ্র ও পর্যটক আবাসের সংখ্যা

**২১০।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৯৪।) **শ্রী সূর্য চক্রবর্তী :** পর্যটন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালে জুন মাসের পূর্বে পশ্চিমবাংলায় (১) কতগুলি পর্যটন কেন্দ্র ও (২) কত শয্যা বিশিষ্ট কতগুলি পর্যটক আবাস ছিল ;

(খ) বর্তমানে এই সংখ্যা কত ; এবং

(গ) মহিষাদল থানার গেঁওখালিতে প্রস্তাবিত পর্যটন কেন্দ্রটির কাজ কবে শুরু হবে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ১২টি পর্যটন কেন্দ্র।

(২) মোট ৮৪৩ শয্যার ১৮টি পর্যটক আবাস ছিল।

(খ) বর্তমানে ২৭টি কেন্দ্রে ৪৫টি পর্যটক আবাসে মোট শয্যা ছিল ১,৪৫৮।

(গ) এই প্রস্তাব এখনো বিবেচনাধীন।

**বিশেষ দ্রষ্টব্য ঃ** দার্জিলিং জেলায় সাম্প্রতিক গোলযোগের ফলে টাইগার হিল পর্যটক আবাস এবং ৮টি ট্রেকার্স হার্ট ক্ষতিগ্রস্ত হয়েছে। মিরিক পর্যটক কেন্দ্র অধিগ্রহণ করেছে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ। দর্জিলিং জেলার আরও দু-একটি পর্যটক আবাস এখনো আবার সম্পূর্ণ চালু হয়নি।

### পশ্চিমবঙ্গে কৃষি প্রযুক্তি সহায়ক

**২১১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৩০।) **শ্রী মাধবেন্দু মোহন্ত ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কৃষি প্রযুক্তি সহায়কগণের মোট সংখ্যা কত ; এবং

(খ) তন্মধ্যে নদীয়া জেলার কোন কোন ব্লকে কত জন?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪,৭৫৮ জন।

(খ) মহকুমা কৃষি আধিকারিক কৃষ্ণনগর (উত্তর)-এর অধীনে—

করিমপুর—৯।

তেহট্ট—৪ (১ নং ব্লক।)

তেহট্ট—৪ (২ নং ব্লক।)

নাকাশিপাড়া—৯।

কালীগঞ্জ—৯।

মহকুমা কৃষি আধিকারিক কৃষ্ণনগর সদর (দক্ষিণ)-এর অধীন-এ—

কৃষ্ণনগর ১ নং—১৩ জন।

কৃষ্ণনগর ২ নং—৭ জন।

কৃষ্ণগঞ্জ—৮ জন।

নবদ্বীপ—৮ জন।

চাপরা—১০ জন।

মহকুমা কৃষি আধিকারিক রাণাঘাটের অধীনে—

রাণাঘাট ১ নং — ১০ জন।

রাণাঘাট ২ নং— ১৪ জন।

শান্তিপুর—৯ জন।

হাঁসখালি—১৫ জন।

চাকদা—১৬ জন।

হরিণঘাটা—৫ জন।

**১৯৮৫ সাল হইতে ১৯৮৯ সাল পর্যন্ত অষ্টম অর্থ কমিশনের সুপারিশকৃত প্রাপ্য টাকা**

২১২। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮৭।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৫ সাল হইতে ১৯৮৯ সাল পর্যন্ত সময়ে অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী রাজ্য সরকার কত টাকা পেয়েছেন?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী পশ্চিমবঙ্গ সরকার ১৯৮৪-৮৫ সাল থেকে ১৯৮৮-৮৯ সাল পর্যন্ত প্রকৃত হিসাব অনুসারে মোট ৪১,৬১,৯১ কোটি টাকা পেয়েছেন।

**স্পোর্টসম্যানদের চাকুরি প্রদান**

২১৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৯২।) **শ্রী নটবর বাগ্‌দী ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে স্পোর্টস কোটায় কতজনকে চাকুরি দেওয়া হয়েছে ; এবং

(খ) ইহা কি সত্য যে, জাতীয় মহিলা ফুটবল প্রতিযোগিতায় পশ্চিমবঙ্গ বহুবার চ্যাম্পিয়ান হওয়া সত্ত্বেও ঐ দলের একজনকেও এখনও পর্যন্ত চাকুরি দেওয়া হয়নি?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) "শ্রমিক নিয়োগ নীতি" অনুসারে স্পোর্টস কোটায় কাউকে চাকুরি দেওয়ার বিধান নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**হেমিওপ্যাথিক ডিগ্রি কলেজ সমূহ অধিগ্রহণ**

২১৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৪০৩।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য সরকার রাজ্যের হোমিওপ্যাথিক ডিগ্রি কলেজসমূহ অধিগ্রহণের বিষয়টি বিবেচনা করেছেন কিনা ; এবং

(খ) করে থাকলে, কবে নাগাদ উক্ত অধিগ্রহণ সম্পর্কে বিধেয়ক সভায় উপস্থাপিত করা যাবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমান আইনবলেই অধিগ্রহণ সম্ভব। নতুন করে বিধেয়ক সভায় উপস্থাপন বাধ্যতামূলক নয়।

### কলিকাতায় কেন্দ্রীয় সরকার কর্তৃক আর্ট কমপ্লেক্স নির্মাণ

**২১৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪০৫।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** গত ২৬-৪-১৯৮৯ তারিখের প্রশ্ন নং ২১৪ (অনুমোদিত প্রশ্ন নং ২০১৬)-এর উত্তর উল্লেখে তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলিকাতায় কেন্দ্রীয় সরকার কর্তৃক আর্ট কমপ্লেক্স স্থাপনের বিষয়টি বর্তমানে কি পর্যায়ে আছে ;

(খ) রাজ্য সরকারের কি এ ধরনের কোনও কমপ্লেক্স করার পরিকল্পনা আছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারকে একটি আর্ট কমপ্লেক্স স্থাপনের জন্য হো-চি-মিন সরণীতে বিনামূল্যে ৬১ কাটা ৩৮৭ বর্গ ফুট জমি দান করছে। ভারত সরকার এই কমপ্লেক্স তৈরি করার প্রোজেক্ট রিপোর্ট ইতি মধ্যেই তৈরি করছেন। আশা করা যায় এই আর্ট কমপ্লেক্স তৈরির কাজ শীঘ্রই শুরু হবে।

(খ) কেন্দ্রীয় সরকার যে ধরনের কমপ্লেক্স করতে চলেছেন—ঠিক সেই ধরনের কোনও কমপ্লেক্স পশ্চিমবঙ্গ সরকার করছেন না। তবে, কলকাতা তথ্য কেন্দ্রের দোতলায় একটি ছোট আকারে স্থায়ী শীততাপ নিয়ন্ত্রিত সংগ্রহশালা নির্মাণ হচ্ছে। এটি আগামী জুন, ১৯৯০ সালের প্রথম দিকে খুলে দেওয়া যাবে বলে মনে করা হচ্ছে। এখানে একটি প্রদর্শনী কক্ষও থাকছে—যেটি স্বল্প ভাড়ায় শিল্পীদের প্রদর্শনী করার জন্য দেওয়া হচ্ছে।

### গ্রেট ইস্টার্ণ হোটেলকে পাঁচতারা হোটেলে রূপান্তরিত করার পরিকল্পনা

**২১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪১৪।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গ্রেট ইস্টার্ণ হোটেলকে পাঁচতারা হোটেলে রূপান্তরিত করার সরকারি পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে ;

(খ) সত্য হইলে, উক্ত পরিকল্পনাটি কবে নাগাদ বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায় ;

(গ) পরিকল্পনা বাবদ মোট কত পরিমাণ অর্থ ধার্য করা হইয়াছে ;

(ঘ) বর্তমানে হোটেলটি লাভে না লোকসানে চলিতেছে ; এবং

(ঙ) কতজন কর্মচারী ঐ হোটেলের সঙ্গে যুক্ত আছেন?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইহা সত্য।

(খ) হোটেলটিকে পাঁচতারা হোটেলে পরিণত করার জন্য আইনানুগ ব্যবস্থা লওয়া হইতেছে। পরিকল্পনার বাস্তবায়নের সময়সীমা এখনই বলা সম্ভব নয়।

(গ) সমগ্র পরিকল্পনাটি তিন পর্যায়ে বাস্তবায়িত করিতে ২২ কোটি টাকার অধিক ব্যয় হইবে। প্রথম পর্যায়ের পরিকল্পনা রূপায়ণে ১৯৮৬ সনের ভিত্তি অনুযায়ী প্রায় ৭ কোটি ২৯ লক্ষ টাকা লাগবে।

(ঘ) হোটেলটি ১৯৮০-৮১ আর্থিক বৎসর হইতে লাভে চলিতেছে।

(ঙ) এই হোটেলে বর্তমানে কর্মচারীর সংখ্যা ৭৬৮।

**বস্তি উন্নয়নে ময়লা নিকাশি নর্দমা / পয়ঃপ্রণালী চালু ও সংস্কার করার ব্যবস্থা**

**২১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪২২।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা পুরসভার অন্তর্গত কোন কোন অঞ্চলে ১৯৮৫ সাল থেকে ৩১-এ মার্চ, ১৯৯০ পর্যন্ত ময়লা নিকাশি নর্দমা বা পয়ঃপ্রণালী করা গেছে ;

(খ) উক্ত প্রকল্পের কাজ নাম সহ কোন কোন বস্তি এলাকার সংস্কার ও চালু করা হয়েছে ; এবং

(গ) ঐ সকল প্রকল্পের ফলে কত সংখ্যক মানুষ উপকৃত হয়েছেন?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতার যেসব জায়গায় ব্যাপকহারে ময়লা জল নিষ্কাশনের ব্যবস্থা করা হয়েছে সেই অঞ্চলগুলি হল—কাশীপুর, মাণিকতলা, টালিগঞ্জ, কসবা, যাদবপুর, বেহালা, গার্ডেনরিচ। একটি তালিকা সংযোজিত হ'ল। এছাড়া কলকাতা শহরের বহু রাস্তার প্রয়ঃপ্রণালী চাহিদাভিত্তিক উন্নত করা হয়েছে।

(খ) নবম অর্থ কমিশন (এন এফ সি) ও কলকাতা নগর উন্নয়ন প্রকল্প (সি ইউ ডি পি)-এর অধীনে ময়লা নিকাশি নর্দমা বা পয়ঃপ্রণালী উন্নতিসাধন পরিকল্পনার মারফত যে সব বস্তি এলাকায় কাঁচা নিকাশি ব্যবস্থকে পাকা এবং পুরানো

পাকা ব্যবস্থার পুনঃসংস্কার করা হচ্ছে উহাদের একটি তালিকা বিধানসভার গ্রন্থাগারের টেবিলে উপস্থাপিত করা হল।

(গ) আনুমানিক ১৫ লক্ষ লোক উপকৃত হয়েছেন।

**Statement reffered to in reply to clause 'Ka' & 'Kha' of Question No. 217 (Admitted Question No. 1422)**

কাশীপুর ঃ

১। জমাদার খান লেন

২। সেভেন ট্যাঙ্ক লেন

৩। ঘোষবাগান নিকাশি

৪। রানি হর্ষমুখী রোড

৫। প্রাণনাথ চৌধুরী লেন

৬। দমদম রোড

৭। বেলগাছিয়া রোড

বোরো-৭ ঃ

৮। সামসুল হুদা রোড

৯। সাউথ ট্যাঙ্ক রোড

১০। পাগলডাঙ্গা রোড

১১। তিলজলা রোড

১২। ডি. সি. দে রোড

১৩। বেদিয়াডাঙ্গা মসজিদ বাড়ি লেন

মাণিকতলা ঃ

১৪। মাণিকতলা মেন রোড

১৫। বেলেঘাটা মেন রোড

১৬। মুরারীপুকুর

বারো-৯ ঃ

১৭। রামনগর সি জি আর রোড

১৮। তারাতলা মেন রোড

টালিগঞ্জ ঃ

১৯। এন সি চৌধুরী রোড

২০। আজাদগড়

২১। বিজয়গড়

২২। কুমোরপাড়া লেন

**বেহালা ঃ**

২৩। রায়বাহাদুর লেন

২৪। মহেন্দ্র ব্যানার্জি রোড

২৫। তারামনি ঘাট রোড

২৬। বিদ্যাসাগর সরণী

২৭। কলাগাছিয়া খাল

২৮। চরিয়াল খাল

**যাদবপুর ঃ**

২৯। পূর্ব ফুলবাগান

৩০। রবীন্দ্রপল্লী

৩১। দেশবন্ধু চিত্তরঞ্জন রোড

৩২। শেখপাড়া

৩৩। বিবেকানন্দ রোড

৩৪। দোড়ানোলা রোড

**গার্ডেনরিচ ঃ**

৩৫। মুদিয়ালী নিকাশি

৩৬। সন্তোষপুর নিকাশি

৩৭। মিঠাতোলা নিকাশি

৩৮। এম. এ. ফারুখ

**যাদবপুর ঃ**

৩৯। বিরজি রোড

৪০। পানপাড়া রোড

**কলিকাতা পুরসভার নিজস্ব নতুন বাজার নির্মাণ**

**২১৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪২৫।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কলিকাতায় পুরসভা

নিজস্ব নতুন কোনও বাজার নির্মাণ করেছেন বা করার পরিকল্পনা নিয়েছেন কিনা অথবা পুরাতন বাজারকে নতুন করে পুনর্গঠন করার ব্যবস্থা করেছেন কিনা?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কলকাতা পুরসভা নিজস্ব কোনও নতুন কোনও বাজার সাম্প্রতিককালে নির্মাণ করেন নি এবং বর্তমানে ঐরূপ কোনও পরিকল্পনা নেই।

তবে নিম্নলিখিত বাজারগুলি পুরসভা পুনর্গঠন এবং সম্প্রসারিত করছে ঃ—

(১) মানিকতলা-কাঁকুড়গাছি বাজার

(২) এস এস হগ বাজার

(৩) গড়িয়াহাট বাজার

(৪) বাঁশদ্রোণী বাজার

(৫) সন্তোষপুর বাজার

(৬) ঢাকুরিয়া বাজার

(৭) কালিতলা বাজার

(৮) লালার মাঠ বাজার

এছাড়া লেক বাজার, ল্যান্সডাউন বাজার ও নিউ আলিপুর বাজার সম্প্রসারিত করা হচ্ছে।

### কলকাতা পুরসভার নিজস্ব বাজার

২১৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৪২৬।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা পুরসভার কোথায় কোথায় নিজস্ব বাজার আছে ;

(খ) ঐ বাজারগুলি থেকে বার্ষিক কত টাকা আয় হয়ে থাকে ; এবং

(গ) ঐ বাজারের জন্য পুরসভাকে কি কি বাবত কত ব্যয় করতে হয় (পৃথক পৃথক বাজারের নাম উল্লেখ সহ)?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতা পুরসভার মোট নিজস্ব বাজারের সংখ্যা ১৪টি। বাজারগুলি এইরূপ ঃ—

(১) এস এস হগ মার্কেট

(২) কলেজ স্ট্রিট মার্কেট

(৩) গড়িয়াহাট মার্কেট

(৪) মাণিকতলা মার্কেট

(৫) লেক রোড মার্কেট

(৬) ল্যান্সডাউন মার্কেট

(৭) নিউ আলিপুর মার্কেট

(৮) উল্টোডাঙ্গা মার্কেট

(৯) বাঁশদ্রোণী মার্কেট

(১০) পার্কসার্কাস মার্কেট

(১১) এণ্টালি মার্কেট

(১২) স্যার গুরুদাস মার্কেট

(১৩) স্যার চার্লস অ্যালেন মার্কেট

(১৪) শিশির মার্কেট

উপরোক্ত বাজারগুলির অতিরিক্ত ৯টি বাজার যাদবপুর ও এস এস ইউনিট তথা বেহালা অঞ্চলে পৌরসভার অধীনে পরিচালিত ঃ

যাদবপুর ইউনিট

(ক) সন্তোষপুর পৌর বাজার

(খ) যাদবগড় পৌর বাজার

(গ) রামলাল পৌর বাজার

(ঘ) কালীতলা পৌর বাজার

এস এস ইউনিট

(ক) শখের বাজার মার্কেট

(খ) ম্যানটন সুপার মার্কেট

(গ) এস এন রায় রোড মার্কেট

(ঘ) পৌর পণ্য বীথিকা

(ঙ) বকুলতলা মার্কেট

(খ) ১৯৮৯-৯০ সালে বার্ষিক মোট আদায়ের পরিমাণ নিম্নরূপ ঃ—

(ক) মূল কলকাতা অঞ্চলের পৌর বাজার (১৪টি) আদায় ১,১৮ ঃ ৬৯

(খ) যাদবপুর ও এস এস ইউনিট অঞ্চলের (৯টি) বাজারের আদায় ১০ ঃ ৩২

মোট আদায় ১,২৯ ঃ ০১

| (গ) বাজারের নাম | (ক) প্রভিসনাল কস্ট এস্টাবলিশমেন্ট বাবত (লক্ষ) | (খ) মেন্টেনান্স (লক্ষ) |
|---|---|---|
| (১) | (২) | (৩) |
| | টাঃ | টাঃ |
| ১। হগ মার্কেট .. ... ... | ৩৫.০০ | ৭.০০ |
| ২। কলেজস্ট্রিট মার্কেট ... ... | ১৫.০০ | ৮.০০ |
| ৩। গড়িয়াহাট মার্কেট ... ... | ৮.০০ | ২.০০ |
| ৪। মাণিকতলা পৌরবাজার ... ... | ৪.৪০ | ১.৫০ |
| ৫। লেক রোড মার্কেট ... ... | ৬.০০ | ১.৫০ |
| ৬। ল্যান্সডাউন মার্কেট ... ... | ৬.০০ | ১.৫০ |
| ৭। নিউ আলিপুর মার্কেট ... ... | ৪.০০ | ০.৫০ |
| ৮। উল্টোডাঙ্গা মার্কেট ... ... | ৩.০০ | ০.৬০ |
| ৯। বাঁশদ্রোণী মার্কেট ... ... | ৩.০০ | ০.৫০ |
| ১০। পার্কসার্কাস মার্কেট ... ... | ৫.৫০ | ৫.০০ |
| ১১। এন্টালি মার্কেট ... ... | ৮.০০ | ৩.০০ |
| ১২। স্যার গুরুদাস মার্কেট ... ... | ১.০০ | ০.৯০ |
| ১৩। স্যার চার্লস্ অ্যানেল মার্কেট... ... | ১.৫০ | ০.৪০ |
| ১৪। শিশির মার্কেট ... ... | ২.০০ | ০.৫০ |
| | ১,০২.৪০ | ৩৩.৪০ |

মোট টাকা ঃ ১,৩৬.০০ লক্ষ

| ৪টি বাজার যাদবপুর ইউনিট | | (ক) প্রভিসনাল কস্ট (লক্ষ) | (খ) মেন্টেনান্স (লক্ষ) |
|---|---|---|---|
| | | টাকা | টাকা |
| | | ১.৫০ | ২.৫০ |
| | মোট টাকা ঃ | ৪.০০ লক্ষ | |
| ৫টি বাজার এস এস ইউনিট | মোট টাকা ঃ | ১৭. ৩০ লক্ষ | |
| | মোট ব্যয়—১,৫৭.৩০ লক্ষ টাকা | | |

## হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনকে প্রদত্ত অর্থ

২২০। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৩২।) **শ্রী অশোক ঘোষ ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৯-৯০ সালের আর্থিক বছরে হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনকে কোন কোন খাতে কত টাকা করে দেওয়া হয়েছে ; এবং

(খ) তন্মধ্যে বস্তি উন্নয়নের জন্য কত টাকা করে দেওয়া হয়েছে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১। ডি এ / এ ডি এ বাবত—৩,১০,৪৮,৬০৬.০০ টাকা

২। চুঙ্গিকর বাবত—১,৭৯,৪৬,৪১৬.০০ টাকা

৩। প্রমোদকর বাবদ—৯৯,৫৮,৯৩৫.০০ টাকা

৪। বস্তি উন্নয়ন বাবত—১৪.০০,০০,০০০.০০ টাকা দেওয়া হয়েছে।

(খ) বস্তি উন্নয়ন বাবদ—

| | |
|---|---|
| ১-১১-১৯৮৯ | ১,০০,০০,০০০.০০ |
| ৮-১১-১৯৮৯ | ৪,০০,০০,০০০.০০ |
| ২-০২-১৯৯০ | ২,০০,০০,০০০.০০ |
| ৬-০৩-১৯৯০ | ৫,০০,০০,০০০.০০ |
| ৩০-৩-১৯৯০ | ২,০০,০০,০০০.০০ |

**মোট—১৪,০০,০০,০০০.০০ টাকা দেওয়া হয়েছে।**

**পশ্চিমবাংলা পত্রিকা**

২২১। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪৬।) **শ্রী উপেন কিস্কু ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তথ্য ও সংস্কৃতি দপ্তরের পরিচালনায় সাঁওতালী ভাষায় প্রকাশিত পশ্চিমবাংলা পত্রিকার প্রচার সংখ্যা কত ; এবং

(খ) উক্ত পত্রিকার পৃষ্ঠা সংখ্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৬,০৫০।

(খ) বিবেচনাধীন আছে।

**বহরমপুর স্টেডিয়াম নির্মাণের কাজ**

২২২। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪৯।) **শ্রী শীশ মহম্মদ ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বহরমপুরে স্টেডিয়াম নির্মাণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কতদিনের মধ্যে স্টেডিয়াম নির্মাণের কাজ শুরু হবে?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) স্টেডিয়াম নির্মাণের কাজ চলছে।

**মুর্শিদাবাদ ব্লকগুলিতে পুরাতন নন-ফরম্যাল শিক্ষক-শিক্ষিকাদের বরখাস্তকরণ**

২২৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫৩।) **শ্রী শীশ মহম্মদ ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমান চলতি বৎসরে মুর্শিদাবাদ জেলার বিভিন্ন ব্লকের পঞ্চায়েত সমিতিগুলি পুরাতন নন-ফরম্যাল শিক্ষকদের বরখাস্ত করে তাদের জায়গায় নতুন শিক্ষক নিয়োগ করছেন ; এবং

(খ) উক্ত শিক্ষকদের বরখাস্ত করার কারণ কি?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## Purchase of Bitumen Spreader Machines by CMDA

**224.** (Admitted question No. 1476.) **Shri Gyan Singh Sohanpal :** Will be the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to state—

(a) The total number of bitumen spreader machines purchased by the CMDA for road repairs between 1977 and 1980 ; and

(b) The total amount involved in (a)?

**Minister-in-charge of the Metropolitan Development Department :**

(a) 7 (seven).

(b) Rs. 14,77,182.00 (Rupees fourteen lakhs seventy seven thousand one hundred eighty-two) only.

## মুর্শিদাবাদ জেলার লালগোলা শহরে পর্যটক

২২৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৭৭।) **শ্রী মান্নান হোসেন ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৯ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৯০ সালের ১লা জানুয়ারি পর্যন্ত মুর্শিদাবাদ জেলার লালগোলা শহরে কতজন পর্যটক এসেছিলেন ; এবং

(খ) উক্ত পর্যটকদের নিকট থেকে রাজ্য পর্যটন দপ্তরের কত টাকা আয় হয়েছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) লালগোলা শহরের জন্য পর্যটকদের পৃথক কোনও হিসাব পর্যটন দপ্তরে নাই। জেলা শহর বহরমপুর কেন্দ্রীক মুর্শিদাবাদে উক্ত সময়ে ৩০,৮৭৬ জন পর্যটক আসিয়াছিলেন। তন্মধ্যে ৩০,৬২৫ জন দেশিয় পর্যটক এবং ২৫১ জন বিদেশিয়।

(খ) লালগোলা শহরে পর্যটন দপ্তরের কোনও লজ বা আবাস নেই। সেই হেতু কোনও আয় হয় নাই।

## মেদিনীপুর জেলায় আমেরাবাদ স্লুইস্ গেট স্থানান্তর

২২৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৮৫।) **শ্রী রামশংকর কর ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলায় কাঁথি ২নং ব্লকের মগরা বেসিনের জল দ্রুত নিষ্কাশনের জন্য আমেরাবাদ স্লুইস্ গেটটি স্থানান্তরিত করা হবে ;

(খ) সত্য হলে কবে নাগাদ এই কাজ শুরু হবে বলে আশা করা যায় ; এবং

(গ) উক্ত প্রকল্প বাবদ কত টাকা ব্যয় হবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি জরিপ ও অনুসন্ধান পর্যায়ে আছে বলিয়া এখনও কোনও সিদ্ধান্ত নেওয়া হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### পোস্তর চাহিদা ও উৎপাদনের পরিমাণ

২২৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৯৯।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে পোস্তর (১) চাহিদা ও (২) উৎপাদন কত ; এবং

(খ) মূল্যবৃদ্ধি জনিত কারণে উহার ফলন বৃদ্ধির কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) কৃষি দপ্তরে কোনও পরিসংখ্যান নাই।

(২) কৃষি দপ্তরে কোনও পরিসংখ্যান নাই।

(খ) না।

### মাইকেল মধুসূদন দত্তের বাসস্থান

২২৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৫০০।) **শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলিকাতাস্থিত খিদিরপুরে মহাকবি মাইকেল মধুসূদন দত্তর বাড়িটি বর্তমানে একটি ছাপাখানা হিসাবে ব্যবহৃত হইতেছে ;

(খ) সত্য হলে, ঐ বাড়িটি ভাঙ্গিয়া একটি নতুন বাড়ি তৈরির নক্সা কলিকাতা পৌর নিগম মঞ্জুর করিয়াছেন ;

(গ) কলিকাতা শহরের খিদিরপুরে মহাকবি মাইকেল মধুসূদনের ভবনটি স্মৃতি রক্ষার জন্য স্থানীয় অধিবাসীগণের নিকট হইতে কোনও স্মারকলিপি পাওয়া গিয়াছে কি ; এবং

(ঘ) পাওয়া গেলে, ঐ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। বাড়িটির একটি অংশ ছাপাখানা হিসেবে ব্যবহৃত হচ্ছে।

(খ) না।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

## বিদ্যুৎ পৃষ্ট হয়ে মৃত্যু

২২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৫২৩।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত ১৫ই এপ্রিল, ১৯৮৯ তারিখে, হাওড়া জেলার কোনা গ্রামে অনেক ব্যক্তি বিদ্যুৎ পৃষ্ট হয়ে মারা গিয়েছেন এবং

(খ) সত্য হলে, এ ব্যাপারে মৃত ব্যক্তির পরিবার বর্গকে কোনও আর্থিক সাহায্যের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## উলুবেড়িয়া বিদ্যুৎ পুনঃসংযোগের ব্যবস্থা

২৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১৫২৪।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার অন্তর্গত উলুবেড়িয়া ২ নং ব্লকের তুলসীবেড়িয়া গ্রাম পঞ্চায়েতের চকভগবতীপুর, অভিরামপুর, কামিনা, সমুদা এবং মহিষরেখা মৌজার চুরি যাওয়া বিদ্যুতের তার পুনঃসযোগের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, ঐ পরিকল্পনাটি কবে নাগাদ কার্যকরি হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) পরিকল্পনাটি বর্তমানে আর্থিক বছরে কার্যকরি হবে বলে আশা করা যায়।

## হাওড়া জেলার জগদীশপুরে বিদ্যুৎ পুনঃসংযোগের ব্যবস্থা

২৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১৫২৫।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার অন্তর্গত উলুবেড়িয়া ২ নং ব্লকের জগদীশপুর মৌজায় চুরি যাওয়া বিদ্যুতের তার (ওয়্যার) পুনঃসংযোগের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি কার্যকরি করা হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উলুবেড়িয়া থানার অন্তর্গত জগদীশপুর মৌজায় (জে. এল নং ১১০) পুনঃসংযোগের / পুনঃবিদ্যুতায়নের প্রস্তাব বিবেচনা করা হচ্ছে।

(খ) এখনই বলা যাচ্ছে না।

**মেদিনীপুর জেলার পাণিপারুল কুলটিক্রী বিদ্যুৎ লাইনটির রিভাইটালাইজেশন**

২৩২। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৩০।) **শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার এগরা থানার অন্তর্গত পাণিপারুল কুলটিক্রী বৈদ্যুতিক লাইনটিকে রিভাইটালাইজ করার জন্য কোন বছরে কাজের নির্দেশ দেওয়া হয়েছিল ;

(খ) উক্ত কাজটি সম্পন্ন করার জন্য কোনও নির্দিষ্ট সময়সীমা ছিল কিনা ; এবং

(গ) ঐ কাজটি কবে নাগাদ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮২ সালে।

(খ) হ্যাঁ।

(গ) রিভাইটালাইজেশনের কাজ আগস্ট ১৯৮৯ সালে সম্পন্ন হয়েছে। তবে আবার চুরি যাওয়ার ফলে বিদ্যুৎ সরবরাহ করা যাচ্ছে না।

**মেদিনীপুর জেলায় গ্রামীণ বৈদ্যুতিকরণের লক্ষ্যমাত্রা**

২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৩১।) **শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ এবং ১৯৮৯-৯০ সালে মেদিনীপুর জেলার গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে কতগুলি মৌজাকে বিদ্যুতায়িত করার লক্ষ মাত্রা গৃহীত হয়েছিল ; এবং

(খ) উক্ত বৎসরগুলিতে ঐ লক্ষমাত্রা পূরণ করা সম্ভব হয়েছে কিনা?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৭-৮৮—৪৬৮টি মৌজা। ১৯৮৮-৮৯—৪৭০টি মৌজা।

(খ) না।

**রাজ্যে বিভিন্ন সমবায় ব্যাঙ্কের কাজ**

২৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪৮।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতগুলো (১) পাইকারী ক্রেতা সমবায় সমিতি (২) ভূমি উন্নয়ন ব্যাঙ্ক এবং (৩) জেলা কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক বর্তমানে কাজ করছে ;

(খ) এর মধ্যে কতগুলোতে নির্বাচিত পরিচালকমণ্ডলী আছে (পৃথকভাবে) ; এবং

(গ) কটিতে বর্তমান Accumulated Profit হচ্ছে (পৃথকভাবে)?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) পাইকারি ক্রেতা সমবায় সমিতির সংখ্যা—২৬টি।

(২) প্রাথমিক ভূমি উন্নয়ন সমবায় ব্যাঙ্কের সংখ্যা—২৪টি এবং কেন্দ্রীয় ভূমি উন্নয়ন সমবায় ব্যাঙ্ক ১টি এবং

(৩) কেন্দ্রীয় জেলা সমবায় ব্যাঙ্কের সংখ্যা—১৭টি।

(খ) ১৬টি পাইকারি ক্রেতা সমবায় সমিতিতে নির্বাচিত পরিচালকমণ্ডলী আছে। ১৮টি প্রাথমিক ভূমি উন্নয়ন সমবায় ব্যাঙ্কে নির্বাচিত পরিচালকমণ্ডলী আছে। ১৩টি কেন্দ্রীয় জেলা সমবায় ব্যাঙ্কে নির্বাচিত পরিচালকমণ্ডলী আছে।

(গ) Accumulated Profit (পৃথকভাবে) হচ্ছে নিম্নরূপ ঃ

(১) ১৬টি ক্রেতা সমবায় সমিতিতে।

(২) ১০টি প্রাথমিক ভূমি উন্নয়ন সমবায় ব্যাঙ্কে এবং কেন্দ্রীয় সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কে।

(৩) ১০টি কেন্দ্রীয় জেলা সমবায় ব্যাঙ্কে।

**কারাগারগুলিতে মাধ্যমিক / উচ্চমাধ্যমিক বিদ্যালয় স্থাপন**

২৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬০।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, রাজ্যের কারাগারগুলিতে মাধ্যমিক/উচ্চ-মাধ্যমিক পঠন-পাঠনের জন্য বিদ্যালয় স্থাপনের কোনও প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমানে কেবল আলিপুর কেন্দ্রীয় কারায় পঞ্চম শ্রেণী মান পর্যন্ত একটি বিদ্যালয় চালু করা হয়েছে। ভবিষ্যতে এই বিদ্যালয়টিকে মাধ্যমিক/উচ্চমাধ্যমিক স্তরে উন্নীত করার পরিকল্পনা রাজ্য সরকারের আছে।

**চুঁচুড়ায় স্টেডিয়াম নির্মাণের পরিকল্পনা**

২৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭৯।) **শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চুঁচুড়ায় স্টেডিয়াম নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কার্যকরি করার ক্ষেত্রে কতটা অগ্রগতি হয়েছে?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) চুঁচুড়ায় স্টেডিয়াম নির্মাণের জন্য জমি অধিগ্রহণ সংক্রান্ত বিষয়টি সরকারের বিচার-বিবেচনার স্তরে আছে।

**হলদিয়া হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনের বন্ধ সার কারখানা**

২৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০৩।) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, হলদিয়ায় অবস্থিত হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনের বন্ধ সার কারখানাটি চালু করার উদ্দেশ্যে সরকার ইতিমধ্যে কি উদ্যোগ নিয়েছেন?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কারখানাটি চালু করার জন্য রাজ্য সরকার সম্প্রতি কেন্দ্রীয় সরকারকে বিশেষভাবে অনুরোধ করেছেন এবং কেন্দ্রীয় সরকার বিষয়টি খতিয়ে দেখছেন।

**গঙ্গা অ্যাকশন প্ল্যানের জন্য কেন্দ্রীয় সাহায্য**

২৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩৫।) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৮-৮৯ এবং ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে পশ্চিমবঙ্গে গঙ্গা অ্যাকশন প্ল্যানের নির্ধারিত কর্মসূচির জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(খ) তন্মধ্যে, পরিকল্পনা রূপায়ণের জন্য সরকার কি পরিমাণ অর্থ খরচ করেছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সেচ দপ্তরের কাজের জন্য ১৯৮৮-৮৯ সালে ৮৪ লক্ষ টাকা এবং ১৯৮৯-৯০ সালে ২৩.৫৬ লক্ষ টাকা।

(খ) ১৯৮৮-৮৯ সালে ৭৩.১২ লক্ষ টাকা এবং ১৯৮৯-৯০ সালে ৩৪.২২ লক্ষ টাকা।

**রামেশ্বর নগরকে উলুবেড়িয়া পৌরসভার অন্তর্ভুক্ত করার প্রস্তাব**

২৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৬৬।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** স্থানীয় শাসন ও নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হাওড়া জেলার উলুবেড়িয়া ২নং ব্লকের রামেশ্বর নগর অঞ্চলকে উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটির সঙ্গে অন্তর্ভুক্ত করার একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে ; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ ঐ প্রস্তাব কার্যকরি হবে বলে আশা করা যায়?

**স্থানীয় শাসন ও নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) অন্তর্ভুক্তিকরণের জন্য প্রাথমিক বিজ্ঞপ্তি প্রকাশিত হইয়াছে।

**উলুবেড়িয়ায় অগ্নিনির্বাপণ কেন্দ্র স্থাপন**

২৪০। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৬৭।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** গত অধিবেশনের ৫-৬-১৯৮৯ তারিখের ৪৫১ নং (অতারকিত প্রশ্ন নং ২৯৪০) প্রশ্নের পরিপ্রেক্ষিতে স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটিতে ফায়ার সার্ভিস স্টেশন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, উহা কবে নাগাদ কার্যকরি হবে?

**স্থানীয় শাসন ও নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উপযুক্ত জমি পাওয়া গেলে উলুবেড়িয়া শহরে অগ্নিনির্বাপণ কেন্দ্র স্থাপনের জন্য ভবন নির্মাণের কাজ শুরু করা হবে।

**হুগলি জেলার জাঙ্গিপাড়ায় বৈদ্যুতিক সাব-স্টেশনের কাজ**

২৪১। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭১।) শ্রী মনীন্দ্রনাথ জানা ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলি জেলার জাঙ্গিপাড়ার বৈদ্যুতিক সাব-স্টেশনটি ঠিক মতো কাজ না করায় উক্ত এলাকায় বিদ্যুৎ সরবরাহ বিঘ্নিত হচ্ছে ; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ উক্ত সাব-স্টেশনটি সম্পূর্ণ কার্যকরি হবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জাঙ্গিপাড়া ৩৩/১১ কেভি সাব-স্টেশন হইতে ২৬-১২-১৯৮৯ তারিখে একটি ৩ এম ভি এ শক্তি সম্পন্ন ট্রান্সফরমার দ্বারা অস্থায়ীভাবে চালু করা হয়। প্রাথমিক পর্যায়ে রিষড়া হইতে জাঙ্গিপাড়া পর্যন্ত ৩৩ কেভি লাইনে কিছু ত্রুটি দেখা দেয় এবং উহা ইতিমধ্যে এপ্রিল মাসে ত্রুটি মুক্ত হয়েছে।

(খ) সাব-স্টেশনটিতে আরও একটি ৩ এম ভি এ ট্রান্সফরমার বসানো এবং আনুষঙ্গিক ১১ কেভি সুইচ বসানোর কাজ আগামী আগস্ট ১৯৯০-এর মধ্যে সম্পন্ন হবে বলে আশা করা যায়। এই কাজ সম্পন্ন হলে সাব-স্টেশনটি কারিগরী দিক দিয়া সম্পূর্ণ হইবে।

### নিম্ন দামোদর প্রকল্পের অন্তর্গত দামোদর নদীর পূর্বাংশের কাজের অগ্রগতি

২৪২। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৪।) শ্রী মনীন্দ্রনাথ জানা : ২৯শে মার্চ ১৯৮৯ তারিখের তারকিত প্রশ্ন নং ৩৮৩ (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৮)-এর উত্তর উল্লেখপূর্বক সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নিম্ন দামোদর প্রকল্পটি বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(ক) উক্ত প্রকল্পের মধ্যে দামোদর নদীর পূর্বাংশের অসমাপ্ত কাজ (ডাকাতিয়া ডাইভার্সন খাল প্রভৃতির) কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯০-৯১ সালে প্রকল্পের কাজ শুরু করার জন্য সরকারের প্রশাসনিক অনুমোদন লাভ করেছে।

(খ) পরিবর্তিত নিম্ন দামোদর প্রকল্পে পূর্বাংশের সকল অসমাপ্ত কাজ স্থান পায়নি। নব-রচিত এই প্রকল্পের কাজ নবম পরিকল্পনার প্রথম দিকে শেষ হবে বলে আশা করা যায়।

### মুর্শিদাবাদ জেলার বন্যা প্রতিরোধ

২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮৬।) শ্রী মান্নান হোসেন : সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার বন্যা প্রতিরোধের জন্য সরকার পরিকল্পনা গ্রহণ করেছেন ;

(খ) সত্য হলে, কি ধরনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ; এবং

(গ) কোন কোন ব্লককে ঐ পরিকল্পনার আওতায় আনার পরিকল্পনা আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক, খ, গ) কান্দী মহকুমার বন্যা প্রতিরোধের এবং সদর ও লালবাগ মহকুমার বন্যা ও ভাঙন প্রতিরোধের কয়েকটি পরিকল্পনা পরীক্ষাধীন আছে।

### মেদিনীপুর জেলার গোয়ালতোড় জুট সিড ফার্মে জমির পরিমাণ

২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৭০৪।) শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে : কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গোয়ালতোড় (দুর্গাবাঁধ) জুট সিড ফার্মের মোট জমির পরিমাণ কত ;

(খ) উক্ত ফার্মে নিযুক্ত কতজন সরকারি কর্মচারী আছেন

(গ) ঐ ফার্মে কি কি চাষ-আবাদ কাজ করা হয় ;

(ঘ) ঐ ফার্মটির উন্নতির জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না; এবং

(ঙ) হয়ে থাকলে, কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নয়শত একর।

(খ) বর্তমানে ২৬ জন বিভিন্ন শ্রেণীর সরকারি কর্মচারী নিযুক্ত আছেন।

(গ) পাট, ধান, অড়হর, ভুট্টা ইত্যাদি ছাড়া কাজু বাদামও চাষ করা হয়।

(ঘ) হ্যাঁ।

(ঙ) যাতে পাটবীজ ও অন্যান্য শস্যের ফলন বাড়ানো যায় তার জন্য সেচের ও চাষের সুবিধার জন্য পুরাতন জলসেচ যন্ত্র এবং ট্রাক্টরগুলি মেরামতের ব্যবস্থা করা হচ্ছে।

**জলপাইগুড়ি জেলার তোর্ষা নদীর উপর পুলের কাজ**

২৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৩৬।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার ফালাকাটার অদূরে ৩১ নং জাতীয় সড়কে বুড়ি তোর্ষা নদীর উপর সেতুটি যান চলাচলের অযোগ্য হয়ে পড়েছে ; এবং

(খ) সত্য হলে, ১৯৯০-৯১ আর্থিক বৎসরে উক্ত সেতুটির সংস্কার কার্য আরম্ভ হবে কিনা?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়।

(খ) নিয়মিত সংস্কার কার্য করা হয় এবং ১৯৯০-৯১ সালেও প্রয়োজনীয় সংস্কার কার্য করা হবে।

**সুন্দরবনের নদীগুলির পলি হেতু নাব্যতা বৃদ্ধি**

২৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৫৮।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সুন্দরবন এলাকার বিভিন্ন নদীগুলি পলি পড়ে নাব্যতা হারাচ্ছে ; এবং

(খ) সত্য হলে, ঐ নদীগুলির নাব্যতা বৃদ্ধির জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) না।

**পশ্চিমবঙ্গে শাস্তিপ্রাপ্ত বন্দীদের দৈনিক পারিশ্রমিক**

২৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৮৪।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বর্তমানে পশ্চিমবঙ্গের জেলাগুলিতে শাস্তি-প্রাপ্ত বন্দীদের কী হারে দৈনিক পারিশ্রমিক দেওয়া হয়?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

নিম্নলিখিত হারে শাস্তিপ্রাপ্ত বন্দীদের দৈনিক পারিশ্রমিক দেওয়া হয় ঃ

(ক) কঠোর শ্রমের ক্ষেত্রে ১.৫০ টাকা।

(খ) মাঝারি শ্রমের ক্ষেত্রে ১.০০ টাকা।

(গ) হালকা শ্রমের ক্ষেত্রে ০.৮০ টাকা।

(ঘ) অর্ধ পারদর্শী শ্রমিকের ক্ষেত্রে ১.৭৫ টাকা।

(ঙ) পারদর্শী শ্রমিক/প্রশিক্ষকদের ক্ষেত্রে ২.০০ টাকা।

**মেদিনীপুর জেলায় হলদি নদীর নাব্যতা**

২৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৮১০।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় হলদি নদীর নাব্যতা বাড়ানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ;

(খ) থাকলে, কত টাকার পরিকল্পনা করা হয়েছে ; এবং

(গ) কবে নাগাদ ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। কারণ হলদি নদীর নাব্যতা বিষয়টি কেন্দ্রীয় সরকারের অধীনে কলকাতা বন্দর কর্তৃপক্ষের উপর ন্যস্ত।

(খ) এবং (গ) প্রশ্ন ওঠে না।

**মুর্শিদাবাদ জেলায় ৩৪ নং জাতীয় সড়কের জন্য জমি অধিগ্রহণ**

২৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৮১৪।) **শ্রী তোয়াব আলী ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, মুর্শিদাবাদ জেলায় ৩৪ নং জাতীয় সড়কের জন্য

বাসুদেবপুর থেকে ধূলিয়ান ডাকবাংলো পর্যন্ত এলাকার যে জমি অধিগ্রহণ করা হয়েছিল তার সমস্ত মূল্য পরিশোধ করা হয়েছে কিনা?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

জমির মূল্য বাবদ শতকরা আশি ভাগ টাকা প্রদান করা হয়েছে।

**মুর্শিদাবাদ জেলায় তন্তুশ্রী ও তন্তুজের বিক্রয় কেন্দ্র**

**২৫০।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮১৫।) **শ্রী তোয়াব আলি ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় তন্তুশ্রী ও তন্তুজের বিক্রয় কেন্দ্রের সংখ্যা কয়টি ;

(খ) ঐ জেলায় কোনও নূতন বিক্রয় কেন্দ্র স্থাপনের প্রস্তাব সরকারের আছে কিনা ; এবং

(গ) থাকলে, উহা কবে নাগাদ কার্যকরি হবে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তন্তুশ্রীর ২টি এবং তন্তুজের ৩টি।

(খ) ও (গ) বাজারের দিকে নজর রেখে লাভজনক হলে এবং স্থানীয়ভাবে প্রস্তাব এলে বিবেচনা করা হবে।

**শ্রীরামপুর পৌরসভার অডিট রিপোর্ট**

**২৫১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮২৫।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্থানীয় শাসন ও নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, শ্রীরামপুর পৌরসভার আয়-ব্যয়ের হিসাব কোন বৎসর পর্যন্ত অডিট করা হয়েছে?

**স্থানীয় শাসন ও নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৮৩-৮৪ সন পর্যন্ত অডিট হয়েছে।

**মুর্শিদাবাদ জেলার ব্রাহ্মণী নদীর ভাঙনরোধ**

**২৫২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮২৭।) **শ্রী বিশ্বনাথ মণ্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় খড়গ্রাম ব্লকের অন্তর্গত ঝিল্লির নিকট দিয়ে প্রবাহিত ব্রাহ্মণী নদীর ডানতীরে ভাঙন হচ্ছে—এরূপ কোনও সংবাদ সরকারের নিকট আছে কিনা ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে ' ভাঙ্গন প্রতিরোধের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা ; এবং

(গ) 'না' হয়ে থাকলে কবে নাগাদ এই কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**মুর্শিদাবাদ জেলায় জয়পুর থেকে বিষ্ণুপুর পর্যন্ত পাকা রাস্তা নির্মাণ কার্য**

২৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৩৪।) **শ্রী বিশ্বনাথ মণ্ডল :** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার জয়পুর থেকে বিষ্ণুপুর পর্যন্ত পাকা রাস্তাটির বর্তমান অবস্থাটি কিরূপ :

(খ) উক্ত রাস্তায় জয়পুরের সন্নিকটে দ্বারকা নদীর উপরে সেতু নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(গ) থাকলে কবে নাগাদ ঐ নির্মাণ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কিছু কিছু অংশ ভগ্ন অবস্থায় রয়েছে।

(খ) ও (গ) জয়পুর—বিষ্ণুপুর সড়কে দ্বারকা নদীর উপরে একটি সেতু নির্মাণের কাজ মুর্শিদাবাদ জেলা পরিষদের তত্ত্বাবধানে শুরু হয়েছে।

**মুর্শিদাবাদ জেলার গাঁতলায় দ্বারকা নদীর উপর সেতু নির্মাণের পরিকল্পনা**

২৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৩৫।) **শ্রী বিশ্বনাথ মণ্ডল :** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার গাঁতলায় দ্বারকা নদীর উপর সেতু নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত নির্মাণ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আছে।

(খ) ভূমি পরীক্ষা, প্রাক্কলন প্রস্তুতি ইত্যাদি প্রাথমিক কাজ শুরু হয়েছে। এগুলি সম্পন্ন হবার পর নির্মাণ কাজ শুরু হবে।

## দিল্লীর বঙ্গভবনের নতুন ভবন নির্মাণ

**২৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৪৭।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দিল্লীর বঙ্গভবনের নতুন ভবন নির্মাণের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায় ; এবং

(খ) উক্ত কাজটি সম্পন্ন হলে মোট কতজন আবাসিকের থাকার ব্যবস্থা করা সম্ভব হবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দিল্লীর বঙ্গভবনের কাজ ১৯৯০ সালের জুন মাসের শেষে সম্পূর্ণ হবে বলে আশা করা যায়, তবে বিদ্যুৎ সরবরাহের এবং বাড়ি আংশিক ব্যবহার করার অনুমোদন এবং তার সাথে অগ্নি নির্বাপক ব্যবস্থা দিল্লী মিউনিসিপ্যাল অথরিটির আইনগত ছাড়পত্রের উপর নির্ভর করছে। যথাযথ পত্রাদি লেখা হয়েছে উক্ত অনুমোদন পাবার জন্য।

(খ) উক্ত কাজটি সম্পন্ন হলে মোট ১৬৯ জন আবাসিকের থাকার ব্যবস্থা করা সম্ভব হবে। এ ছাড়া মাননীয় রাজ্যপাল, মাননীয় মুখ্যমন্ত্রীর আলাদা আলাদা কক্ষ এবং আরও ৫টি কক্ষ অন্যান্য মন্ত্রী মহোদয়ের জন্য রাখা হবে।

## হাওড়া জেলায় তফসিলি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের প্রদত্ত অনুমোদন

**২৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৪৯।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯ এবং ১৯৮৯-৯০ আর্থিক বছরগুলিতে হাওড়া জেলার কোন কোন বিদ্যালয়কে তফসিলি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের বুক গ্র্যান্ট বাবদ কত টাকা দেওয়া হয়েছে (বৎসর-ওয়ারি হিসাব)?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

উক্ত বিষয় সম্পর্কিত সম্পূর্ণ তালিকা বিধানসভার গ্রন্থাগারের টেবিলে উপস্থাপিত করা হল।

## হাওড়া জেলার তফসিলি ও আদিবাসী হোস্টেলকে প্রদত্ত অনুদান

**২৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৫০।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯ সাল এবং ১৯৮৯-৯০ আর্থিক বছরগুলিতে হাওড়া জেলার তফসিলি ও আদিবাসী কোন কোন হোস্টেলকে কত টাকা দেওয়া হয়েছে (বছরওয়ারি হিসাব)?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সংলগ্ন তালিকায় দেওয়া হল।

**Statement referred to the question No. 257 (Admitted Question No. 1850)**

**(A)** *Statement showing the detailed in formations regarding sanction of Hostel grant to Scheduled Castes, students/Scheduled Tribes Students and grants-in-aid for construction of New Hostel/addition alteration/additional grant to complete the Hostel during the year 1987-88, 1988-89 and 1989-90.*

| Sl. No. | Name of the Institution with address | Year | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | 1987-88 | | | | 1988-89 | | | | 1989-90 | | | |
| | | Hostel grant sanctioned. | | No. of students benefitted | | Hostel grant sanctioned. | | No. of sutdents benefitted | | Hostel grant sanctioned. | | No. of students benefitted | |
| | | SC. | ST. | SC. | ST. | SC. | ST. | SC. | ST. | SC. | ST. | SC. | ST. |
| 1. | 2. | 3. | 4. | 5. | 6. | 7. | 8. | 9. | 10. | 11. | 12. | 13. | 14. |
| **Sadar Sub-division** | | Rs. | | Rs. | | Rs. | | Rs. | | Rs. | | Rs. | |
| 1. | S. C. Boys Hostel, attached with Nayachak Jadunath High School Nayachak, Howrah. | 36,000 | | 51 | | 37,800 | .. | 47 | .. | 43,000 | .. | 43 | .. |
| 2. | Scheduled Castes Girls Hostel, attached with Nayachak Jadunath High School, Nayachak, Howrah. | 16,700 | .. | 23 | .. | 19,200 | .. | 22 | .. | 22,700 | .. | 23 | .. |
| 3. | Banharispur High School, Banharishpur, Howrah. | 8,400 | .. | 9 | .. | 7,000 | .. | 8 | .. | 5,600 | .. | 6 | .. |
| **Uluberia Sub-division** | | | | | | | | | | | | | |
| 1. | Kantapukur Asutosh Memorial Institution, post office-Kantapukur, Howrah. | 8,700 | .. | 9 | .. | 8,800 | .. | 9 | .. | 9,000 | .. | 9 | .. |
| 2. | Anantapur Siddheswari High School, post-office Anantapur, Howrah. | 19,700 | .. | 21 | .. | 20,700 | .. | 23 | .. | 17,007 | .. | 19 | .. |
| 3. | Anand Niketan Vidyamandir, post-office Bagnan, district Howrah. | 8,000 | 2,000 | 8 | 2 | 4,900/9,500 | | 5 | 10 | 5,000 | .. | 5 | .. |
| 4. | Gobindapur Nityalal Memorial Girls' High School, post-office Gobindapur, Howrah. | 19,000 | .. | 19 | .. | 20,800 | .. | 21 | .. | 21,000 | .. | 21 | .. |
| 5. | Kashmoli Nigna S. C. High School, post-office Kashmoli, district Howrah. | 18,900 | .. | 19 | .. | 24,000 | .. | 24 | .. | 19,600 | .. | 29 | .. |
| 6. | Belari Vivekananda Vidyamandir, post-office Belari, Howrah. | 4,300 | .. | 5 | .. | 5,000 | 5 | .. | .. | 5,000 | .. | 5 | .. |
| 7. | Banrian Girls' High School, post-office Banriban, district Howrah. | .. | 900 | .. | 1 | 2,000 | 1,300 | 2 | 3 | 2,000 | .. | 2 | .. |

(B) *Funds sanctioned towards construction of Hostel Buildings/Additional Grants for Complection of Incomplete Hostel/Repair grants to Existing Hostel*

| Sl. No. Name of the Hostel | 1987-88 | 1988-89 | 1989-90 | Remarks |
| --- | --- | --- | --- | --- |
| 1. Additional Grants to Baneswarpur Ramchandrapur Anulia United High School, post-office Anulia, Amta, Howrah for completion of Incomplete Hostel for Scheduled Castes Boys. | 14,635 | .. | .. | Hostel Building has already been completed. |
| 2. Repair Grants for existing hostel, attached with Kashmoli Nigna S. C. High School, post-office Kashmoli, Howrah. | 15,000 | .. | .. | Repair work completed. |
| 3. 2nd Instalment for corstruction of Ashram Hostel, at Karatberia Junior High School (Total grant Rs. 50,000) post-office Karatberia, Howrah. | 25,000 | .. | .. | Hostel Building completed. |
| 4. Additional grant for completion of Incomplete hostel, attached with Raghudevbati Sadharaner Vidyapith, post-office Raghudevbati, Howrah. | .. | 30,000 | .. | Hostel Building completed. |
| 5. Construction of Scheduled Caste Girls, Hostel at Gobindapur Nityalal Memorial Girls' High School, post-office Gobindapur, district Howrah. | .. | .. | 1,35,711 | Administrative sanction has been received, vide G. O. No. 683-TM, dated 31st March 1990. Funds yet to be released by the S/C and S/T Development and Finance Corpn. |

### তিস্তাব্যারেজ প্রকল্পভুক্ত সেচের জমি

২৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৬৭।) **শ্রী পুলিন বেরা ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তিস্তা ব্যারেজ প্রকল্প সম্পূর্ণ হ'লে কত জমি সেচের আওতাভুক্ত হবে ;

(খ) ১৯৯০-৯১ আর্থিক বছরে কত পরিমাণ জমি সেচের জল পাবে ;

(গ) কোন কোন জেলা 'এ' জল পাবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তিস্তা ব্যারেজ প্রকল্প সম্পূর্ণ হলে ৯,২৩,০০০ হেক্টর জমি সেচের আওতায় আসবে।

(খ) ২০,০০০ হেক্টর জমি ১৯৯০-৯১ আর্থিক বছরে সেচের জল পাবে।

(গ) জেলাওয়ারি হিসাব হল নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| দার্জিলিং | — | ৩,০০০ হেক্টর |
| জলপাইগুড়ি | — | ১৭,০০০ হেক্টর |
| মোট | — | ২০,০০০ হেক্টর |

### কলকাতার ফুটপাতে মন্দির নির্মাণ

২৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৭১।) **শ্রী পুলিন বেরা ঃ** স্থানীয় শাসন ও নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতার বহু ফুটপাতে মন্দির নির্মাণের ফলে পথচারীদের যাতায়াতের অসুবিধা সৃষ্টি হয়েছে ; এবং

(খ) সত্য হলে, কিভাবে এই পথ চলার বাধা দূর করার পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আংশিকভাবে সত্য।

(খ) কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনের পুলিশের সাহায্যে ফুটপাতকে চলাচলের যোগ্য ক'রে তোলার জন্য প্রচেষ্টা চালাচ্ছে।

### ছাগল গবেষণা কেন্দ্র

২৬০। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৮৫।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারের ছাগল গবেষণা কেন্দ্র সংস্থাপনের কোনও পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকলে, এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের সাহায্যের আশ্বাস পাওয়া গেছে কিনা?

**প্রাণী-সম্পদ বিকাশের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত ফেব্রুয়ারি মাসে কেন্দ্রীয় সরকারের কৃষিমন্ত্রকের অধীনস্থ ভারতীয় কৃষি গবেষণা পরিষদের অঙ্গীভূত কেন্দ্রীয় বকরী অনুসন্ধান সংস্থা পশ্চিমবঙ্গে একটি আঞ্চলিক গবেষণা কেন্দ্র স্থাপনের উদ্দেশ্যে রাজ্য সরকারকে প্রয়োজনীয় জমি দেওয়ার প্রস্তাব করে। সেই মর্মে বিভিন্ন দিক বিবেচনা করে গত ১৯৮৭ ফেব্রুয়ারিতে মেদিনীপুরের শালবনিতে ৫০০ একর জমি দেওয়ার কথা জানিয়ে দেওয়া হয়। উক্ত সংস্থার পক্ষ থেকে একটি বিশেষ পরিদর্শক দল ১৯৮৭ সালের অক্টোবরে শালবনীর এ স্থানটি দেখেও গেছেন। কিন্তু কোনও রকম ইতিবাচক সাড়া না পাওয়ায় ১৯৮৮ নভেম্বর-এর বিভাগের পক্ষ থেকে তদানীন্তন মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করা হয়। ১৯৮৯ সালের ফেব্রুয়ারিতে মাননীয় মুখ্যমন্ত্রী তদানীন্তন মাননীয় প্রধানমন্ত্রীকেও শালবনীতে প্রস্তাবিত কেন্দ্রটি স্থাপনের জন্য অনুরোধ করেন।

কেন্দ্রীয় সরকারের কৃষি দপ্তরের পূর্বতন মাননীয় রাষ্ট্রমন্ত্রী শেষ পর্যন্ত তাঁদের কেন্দ্র স্থাপনের প্রস্তাবটি বাতিল করা হয়েছে বলে জানিয়েছেন।

বর্তমানে কেন্দ্রীয় সরকারের মাননীয় উপ-প্রধানমন্ত্রী ও কৃষিমন্ত্রীর কাছে পুনরায় বিষয়টি উত্থাপন করে মাননীয় মুখ্যমন্ত্রী একটি চিঠি দিয়েছেন ১৯৯০-এর ৯ই মার্চ। ১৫ই মার্চ তিনি বিষয়টি দেখছেন বলে মাননীয় মুখ্যমন্ত্রীকে জানিয়েছেন।

(খ) 'ক' উত্তরের পরিপ্রেক্ষিতে 'খ' প্রশ্ন ওঠে না।

### নন্দীগ্রাম ভগবানপুর মাস্টার প্ল্যান

২৬১। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৮৭।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, নন্দীগ্রাম-ভগবানপুর মাস্টার প্ল্যানের জন্য কেন্দ্রীয় সরকারের নিকট হতে কোনও আর্থিক সাহায্য পাওয়া গিয়াছে কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

### বোলপুর স্টেডিয়ামের নির্মাণ কার্য

২৬২। (অনুমোদিত প্রশ্ন নং ১৯১৩।) **শ্রী তারাপদ ঘোষ ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বোলপুর স্টেডিয়ামটি পূর্তবিভাগ থেকে অধিগ্রহণের বিলম্বের কারণ কি ; এবং

(খ) উক্ত স্টেডিয়াম কবে নাগাদ চালু হবে আশা করা যায়?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) পূর্ত বিভাগ বোলপুর স্টেডিয়ামের নির্মাণ কাজ শুরু করেছে।

(খ) যত তাড়াতাড়ি সম্ভব স্টেডিয়াম নির্মাণের কাজ শেষ করার জন্য প্রচেষ্টা চলছে।

**বীরভূম জেলার অজয় নদে ঘি-দহ বাঁধ মেরামত**

২৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৯১৭।) **শ্রী তারাপদ ঘোষ :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার বোলপুর শহরের নিকটস্থ ঘি-দহ এবং তৎসংলগ্ন অন্যান্য গ্রামগুলিকে অজয় নদের বন্যার কবল হইতে রক্ষার জন্য ঘি-দহ বাঁধে মেরামতির কাজ শুরু হইয়াছে কিনা ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, উহা এখন কোন পর্যায়ে আছে ; এবং

(গ) কতদিনের মধ্যে শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ

(খ) বাঁধের নদীর দিকে যে খাদের সৃষ্টি হয়েছে তা বালি দিয়ে ভর্তি করার কাজ চলছে। বাঁধ মেরামতি এবং প্রয়োজনীয় অংশে পাথর দিয়ে বাঁধাই-এর কাজ শুরু করার প্রস্তুতি চলছে।

(গ) ১৯৯০-৯১ আর্থিক বছরে।

**কোপাই প্রকল্পের কাজ**

২৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৯২০।) **শ্রী তারাপদ ঘোষ :** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বোলপুর শহরে পানীয় জল সরবরাহের জন্য গৃহীত কোপাই প্রকল্পটির কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে ;

(খ) উক্ত প্রকল্পটি কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায় ; এবং

(গ) অন্তর্বর্তীকালে বোলপুর শহরে পানীয় জল সরবরাহের উদ্দেশ্যে আশু কোনও বিকল্প ব্যবস্থা গ্রহণের পরিকল্পনা সরকারের আছে কিনা?

**জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কোপাই নদীকে উৎস ধরে বোলপুর পুরসভা অঞ্চল ও বিশ্বভারতীতে জল সরবরাহ বৃদ্ধির জন্য প্রস্তুত প্রকল্পটি ভারত সরকার দ্বারা প্রযুক্তিগতভাবে ১৯৮৮ সালে অনুমোদিত হয়। তবে কেন্দ্রীয় সরকারের পরামর্শ অনুসারে পরবর্তীকালে সম্পূর্ণ বোলপুর থানা (১৬৯টি মৌজা, বোলপুর পুরসভা ও বিশ্বভারতী) অঞ্চলের

পরিষেবার জন্য একটি বৃহত্তর জলসরবরাহ ও গ্রামীণ পরিচ্ছতা (স্যানিটেশন) প্রকল্প প্রস্তুত করা হয়। ফেডারেল রিপাবলিক অব জার্মানীর আর্থিক সহায়তায় রূপায়নের প্রস্তাব কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে।

(খ) এ পর্যায়ে নির্দিষ্ট করে বলা সম্ভব হচ্ছে না।

(গ) না।

**জিয়াগঞ্জ-আজিমগঞ্জ মিউনিসিপ্যালিটির অধিগ্রহণ**

**২৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯২৪।) **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** স্থানীয় শাসন ও নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার—

(১) জিয়াগঞ্জ-আজিমগঞ্জ মিউনিসিপ্যালিটি সরকার সাময়িকভাবে অধিগ্রহণ করিয়াছেন;

(২) ঐ জেলার বহরমপুর মিউনিসিপ্যালিটিকে সরকার কয়েকটি ব্যাপারের জন্য কারণ দর্শাইবার নির্দেশ দিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে, কোনটির কারণ কি?

**স্থানীয় শাসন ও নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) হ্যাঁ।

(২) হ্যাঁ।

(খ) (১) জিয়াগঞ্জ-আজিমগঞ্জ মিউনিসিপ্যালিটির মোট নির্বাচিত পৌরপিতার (কমিশনার) দুই-তৃতীয়াংশের বেশি সংখ্যক পৌরপিতা পদত্যাগ করায় সরকার বঙ্গীয় পৌর আইনের ৫৫৩ ধারা বলে ঐ মিউনিসিপ্যালিটি-টি অধিগ্রহণ করিয়াছেন।

(২) বঙ্গীয় পৌর আইনের বিভিন্ন ধারা ও উপ-ধারা লঙ্ঘন ; বিভিন্ন বিষয়ে প্রচলিত বিধিভঙ্গ ; এবং

(গ) বিভিন্ন প্রকল্পের গ্রহণযোগ্য হিসাব দাখিলে ব্যর্থতা।

**Proposal for development of Telematics (C-DOT)**

**266.** (Admitted question No. 1946.) **Dr. Tarun Adhikary** and **Dr. Sudipto Roy :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) Whether the State Government has any proposal to set up a Centre for development of Telematics (C-DOT) in West Bengal ;

(b) if so,—

(i) the brief outlines of the proposal ; and

(ii) the steps taken / proposed to be taken, so far?

**Minister-in-charge of the Commerce and Industries Department :**

(a) No.

(b) (i) and (ii) Does not arise.

### Expenditure in the Ganga Action Plan

**267.** (Admitted question No. 1962.) **Dr. Sudipto Roy** and **Dr. Tarun Adhikary :** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) the actual expenditure up to 31st March, 1990 as compared to approved outlay for the scheme sanctioned under Ganga Action Plan in West Bengal ; and

(b) the reasons for shortfalls in expenditure and / or show progress in completion of the scheme, if any?

**Minister-in-charge of the Irrigation and Waterways Department :**

(a) Actual expenditure is Rs. 216.20 lakhs compared to fund placed with the I. and W.D. amounting to Rs. 216.52 lakhs.

(b) Does not arise as the shortfall is practically nil.

### সাগরদিঘী ব্লকে শিশু বিকাশ প্রকল্প

২৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৮৯।) **শ্রী পরেশনাথ দাস ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সাগরদিঘী ব্লকে কয়টি শিশু বিকাশ প্রকল্প চালু অবস্থায় আছে?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

একটি।

### সরকারি বিদ্যালয়ে প্রথম শ্রেণীতে ভর্তির নিয়ম

২৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ২০০৬।) **শ্রী মোতাহার হোসেন ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকারি বিদ্যালয়ে প্রথম শ্রেণীতে ভর্তির প্রবেশিকা পরীক্ষার জন্য এ বছর (১৯৯০) থেকে নতুন নিয়ম চালু করিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে, নতুন নিয়ম চালু করিবার কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**রামপুরহাট শহরে রবীন্দ্রভবন নির্মাণের কাজ**

২৭০। (অনুমোদিত প্রশ্ন নং ২০২০।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার রামপুরহাট শহরে রবীন্দ্রভবন নির্মাণের কোনও প্রস্তাব সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, ঐ প্রস্তাবটি কোন পর্যায়ে আছে।

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে এরূপ কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীনে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**বীরভূম জেলা বাঁশলৈ নদীর উপর ওয়্যার নির্মাণ**

২৭১। (অনুমোদিত প্রশ্ন নং ২০২৮।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার বাঁশলৈ নদীর উপরে একটি ওয়্যার নির্মাণের পরিকল্পনা আছে ; এবং

(খ) সত্য হইলে, ঐ প্রকল্প রূপায়ণে বিলম্বের কারণ কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**হাওড়া ও হুগলি জেলাভুক্ত নিম্নদামোদর এলাকার ড্রেনেজ স্কীম**

২৭২। (অনুমোদিত প্রশ্ন নং ২০৭১।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া ও হুগলি জেলাভুক্ত নিম্নদামোদর এলাকার ড্রেনেজ স্কিমটি কোন পর্যায়ে আছে ; এবং

(খ) এই প্রকল্পে মোট কত টাকা-ব্যয় হবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯০-৯১ সালে কাজ শুরু করার জন্য প্রকল্পটি সরকারি প্রশাসনিক অনুমোদন লাভ করেছে।

(খ) ১৪ কোটি ৪০ লক্ষ টাকা।

**গঙ্গাসাগর অঞ্চলে পর্যটন শিল্পের প্রসার**

**২৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৯৯।) **শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গঙ্গাসাগর এরিয়াকে পর্যটন শিল্পের জন্য কি কি পরিকল্পনা করা হয়েছে ;

(খ) কি কি ইনফ্রাস্ট্রাকচার এখন পর্যন্ত গড়ে উঠেছে ; এবং

(গ) ১৯৯০-৯১ সালে উক্ত কাজের জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) পর্যটন বিভাগের ট্যুরিস্ট লঞ্চ এম ভি মধুকর-এ পর্যটন মরশুমে গঙ্গাসাগরে কণ্ডাকটেড ট্যুর-এর আয়োজন করা হয়। আরও একটি লঞ্চ নির্মিত হচ্ছে। নির্মিত হলে এটি গঙ্গাসাগর ভ্রমণের জন্য ব্যবহৃত হবে।

(২) কাকদ্বীপ (৮ নং লট) ও সাগরদ্বীপের কচুবেড়িয়ার মধ্যে গাড়ি ফেরি করার জন্য র‍্যাম্প ও আর সি সি জেটি নির্মাণ প্রকল্পের প্রথম পর্যায়ে শীঘ্রই সম্পূর্ণ হবে।

(৩) রাজ্য সরকারের প্রস্তাব অনুযায়ী কেন্দ্রীয় সরকার তাদের স্পনসর্ড সোসাইটি ভারতীয় যাত্রী আবাস বিকাশ সমিতির মাধ্যমে গঙ্গাসাগরে একটি যাত্রিকা নির্মাণ মঞ্জুর করেছেন।

(৪) রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে গঙ্গাসাগরে একটি ট্যুরিস্ট লজ নির্মাণের প্রস্তাব দিয়েছেন। এছাড়া আরও একটি লঞ্চ নির্মাণের প্রস্তাব করা হয়েছে। এই লঞ্চটি নির্মিত হলে পর্যটকদের গঙ্গাসাগরে ভ্রমণের জন্যও ব্যবস্থা করা হবে।

(খ) (ক) (১) এবং (২)-এ উত্তর দেওয়া হয়েছে।

(গ) (ক)-এ উল্লিখিত লঞ্চটির জন্য ও (ক) (৩)-এ উল্লিখিত যাত্রিকা নির্মাণের জন্য কেন্দ্রীয় সরকার ব্যয়-বরাদ্দ মঞ্জুর করেছেন। (ক) (৪)-এর জন্য কেন্দ্রীয় সরকারের কাছে মঞ্জুরি চাওয়া হয়েছে। (ক) (৩) ও (৪)-এ উল্লিখিত কেন্দ্রীয় প্রকল্পগুলির পরিপূরক কাজের জন্য ১৯৯০-৯১ সালের রাজ্য বাজেট ৩ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ ধরা হয়েছে। তাছাড়া জেটি, র‍্যাম্প ইত্যাদির জন্য ৩.৫০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ ধরা হয়েছে।

**সুন্দরবন অঞ্চলে নদীর ভাঙ্গন রোধ**

**২৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং ২১০০।) **শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুন্দরবনের বিস্তীর্ণ অঞ্চলে ভাঙনরোধ করার জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন ; এবং

(খ) ১৯৯০-৯১ আর্থিক বছরে সাগর থানার অন্তর্গত ঘোড়ামারা দ্বীপের ভাঙ্গন ও মুড়িগঙ্গা নদীর উভয় তীরের ভাঙ্গনে মোকাবিলা করার জন্য সরকারের কি নির্দিষ্ট পরিকল্পনা আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সুন্দরবনের বিস্তীর্ণ অঞ্চলের ভাঙ্গনরোধের জন্য বিভিন্ন সময় টাকার বরাদ্দ অনুযায়ী বাঁধ রক্ষার কাজ করা হয়।

(খ) ১৯৯০-৯১ আর্থিক বছরে সাগর থানার অন্তর্গত ঘোড়ামরা দ্বীপের ভাঙ্গন রোধ কল্পে সরকারের কোনও নির্দিষ্ট পরিকল্পনা নাই।

১৯৯০-৯১ আর্থিক বছরে মুড়িগঙ্গা নদীর ভাঙ্গন মোকাবিলা করার জন্য নিম্নলিখিত তিনটি স্থানে তিনটি পরিকল্পনা শীঘ্র Recast করে Chief Engineer Committee এবং Technical Committee of West Bengal Flood Control Board.-এর কাছে অনুমোদনের জন্য পেশ করা হবে—

(১) শিবকালীনগর

(২) কুসুমতলা

(৩) সুমতিনগর ও মৃত্যুঞ্জয়নগর

এর মধ্যে শিবকালীনগর মৌজার কাজটির জন্য ১৯৯০-৯১ আর্থিক বছরে ১০ লক্ষ টাকা Annual Plan 1990-91-এ ধরা আছে।

**নামখানা ও বকখালি সাগরদ্বীপের অন্তর্গত বেগুয়াখালির ভাঙ্গনরোধ**

২৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ২১০৩।) **শ্রী প্রভঞ্জন মণ্ডল :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নামখানার বকখালি ও সাগর দ্বীপের অন্তর্গত বেগুয়াখালিতে ভাঙ্গনরোধ করার জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে কত টাকার?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) নামখানা থানার বকখালির নিকট ফ্রেজারগঞ্জে ভাঙ্গনরোধ করার জন্য এবং সাগর থানার অধীন বেগুয়াখালিতে ভাঙ্গনরোধ করার জন্য দুইটি পরিকল্পনা রচনা করা হইয়াছে।

(খ) ফ্রেজারগঞ্জের ভাঙনরোধ করার পরিকল্পনার অনুমিত ব্যয় ৫০.৯৩ লক্ষ টাকা এবং বেগুয়াখালির পরিকল্পনার অনুমিত ব্যয় ৫৭.৪৭ লক্ষ টাকা উক্ত পরিকল্পনা দুইটি টেকনিক্যাল কমিটি অফ ওয়েস্ট বেঙ্গল ফ্লাড কন্ট্রোল কমিটি কর্তৃক অনুমোদিত হইয়াছে এবং সরকারের প্রশাসনিক অনুমোদনের জন্য সেচ ও জলপথ অধিকার হইতে সেচ ও জলপথ বিভাগে প্রেরণ করা হইতেছে।

**বাঁকুড়া জেলার রানিবাঁধ ব্লকে গোবর গ্যাস প্ল্যান্ট**

**২৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং ২১১৬।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার রানিবাঁধ ব্লকের কোন কোন মৌজাতে (১) গোবর গ্যাস প্ল্যান্ট চালু হয়েছে ও (২) উহার সংখ্যা কত ;

(খ) তন্মধ্যে তফসিলি, আদিবাসী ও অন্যান্যদের কত ; এবং

(গ) ১৯৯০-৯১ আর্থিক বছরে কতগুলি গোবর গ্যাস প্ল্যান্ট ঐ ব্লকে মঞ্জুর করা হবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১)—

১। আকখুটা—১২টি
২। হলুদকানালী—২২টি
৩। অম্বিকানগর—১টি
৪। তালগড়া—৬টি
৫। রাজশোল—২টি
৬। মোলচন্দর—২টি
৭। ডাবরী—৪টি
৮। খেয়াকোচা—৬টি
৯। ইটাশোল—২টি
১০। দামোদরপুর—১টি
১১। কেশ্‌রা—১৪টি
১২। ধানাড়া—৪টি
১৩। দুলালপুর—১টি
১৪। লদ্দা—৭টি
১৫। বুড়িশোল—১টি
১৬। জয়নগর (সিমলী)—২৫টি
১৭। দলুইবাসা—৯টি
১৮। জগন্নাথপুর—২টি
১৯। মৌলা—২টি
২০। ভবানীপাথর—৫টি
২১। বারগ্রাম—১৮টি

২২। পুরানপানী—২টি

২৩। কমো—১টি

২৪। কেন্দুয়াডিহি—২টি

২৫। বিক্রমডিহি—১টি

২৬। মদনডিহি—৪টি

২৭। বনশোল—৩টি

২৮। নাচনা—১টি

২৯। রানিবাঁধ—৩টি

৩০। ধাদকিডি—১৭টি

৩১। রাজাকাটা—১টি

৩২। মুচিকাটা—৩টি

৩৩। শুক্লা—২টি

৩৪। জামশোল—১টি

৩৫। চালতা—১টি

৩৬। সুরুলিয়া—২টি

৩৭। ধগড়া—২টি

৩৮। বাঘসুন্দ—২টি

৩৯। জামদা—১টি

৪০। ছোলাগড়া—৭টি

৪১। খামারডাঙ্গা—২টি

৪২। ধডাঙ্গা—৩টি

৪৩। রামডুংরি—১৩টি

৪৪। রাতীখেদা—১টি

৪৫। বীরখাম—১টি

৪৬। রাউতড়া—৭টি

৪৭। মিঠাম—১টি

৪৮। পিররগাড়ী—৫টি

৪৯। ছাতারডোবা—১টি

৫০। হেতাপাথর—১টি

৫১। রাগডাংগা—১টি

(২) মোট সংখ্যা ২৩৮টি।

(খ) তফসিলিদের—৩২টি, আদিবাসীদের—২৪টি এবং অন্যান্যদের—১৮২টি।

(গ) ১৫০টির লক্ষ্যমাত্র ধার্য হয়েছে।

**সাগরদ্বীপের পর্যটন শিল্পের উন্নয়ন**

২৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ২১৭০।) **শ্রী প্রভঞ্জন মণ্ডল :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার সাগরদ্বীপের পর্যটন শিল্পের উন্নয়নের জন্য ৮ নং ঘাট হইতে কচুবেড়িয়া পর্যন্ত গাড়ি পারাপার করার পরিকল্পনা কতদূর কার্যকরি করা হইয়াছে ; এবং

(খ) পর্যটন ছাড়াও সাধারণ যাত্রী ঐ সুবিধা ভোগ করতে পারবেন কিনা ;

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) উক্ত স্থানে আর সি জেটি ও পলটুন্ তৈরি করার কাজ হাতে লওয়া হইয়াছে। প্রকল্পের প্রথম পর্যায়ের কাজ সমাপ্ত প্রায়। আগামী জুনের মধ্যে এই পর্যায়ের কাজ শেষ হবে আশা করা যায়।

(খ) পর্যটন ছাড়াও সাধারণ মানুষ এর দ্বারা উপকৃত হইবে।

**মেদিনীপুর জেলায় পাটচাঁদা, পাঁচথুবি-চন্ড্যা প্রভৃতি নদীর বন্যা রোধ**

২৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৭০।) **শ্রী পুলিন বেরা :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদনীপুর জেলায় ময়না, পিংলা এবং সবং থানার মধ্যে দিয়ে প্রবাহিত পাটচাঁদা, পাঁচথুবি-চন্ড্যা নদীর বন্যা প্রতিরোধ ও সেচ প্রকল্প কেন্দ্রীয় সরকারের অনুমোদন লাভ করেছে কিনা ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এই প্রকল্পের জন্য আনুমানিক ব্যয় কত ধরা হয়েছে ; এবং

(গ) কবে নাগাদ এই প্রকল্পের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) এবং (গ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যের ব্লকস্তরে কর্মবিনিয়োগ কেন্দ্র খোলার পরিকল্পনা**

২৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ১২৭২।) **শ্রী সুমন্তকুমার হীরা :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ইহা কি সত্য যে, সরকার রাজ্যের প্রতিটি ব্লকে কর্মবিনিয়োগ কেন্দ্র খোলার পরিকল্পনা গ্রহণ করেছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না।

**বহরমপুর কৃষ্ণনাথ কলেজে স্নাতকোত্তর শিক্ষার ব্যবস্থা**

**২৮০।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৫৭।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বহরমপুর কৃষ্ণনাথ কলেজে স্নাতকোত্তর শিক্ষা বিভাগ চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে থেকে ঐ শিক্ষাক্রম চালু হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও বেসরকারি কলেজে স্নাতকোত্তর শিক্ষা বিভাগ চালু করার কোনও পরিকল্পনা সরকারের নেই।....

(খ) প্রশ্ন ওঠে না।

**সবং সজনীকান্ত মহাবিদ্যালয়ে বিভিন্ন বিষয়ে অনার্স পড়ার সুযোগ**

**২৮১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬০২।) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে,

(১) মেদিনীপুর জেলার সবং সজনীকান্ত মহাবিদ্যালয়ে কলা বিভাগে শুধু সংস্কৃত বিষয়ে ও বাণিজ্য বিভাগে অনার্স ব্যতীত অন্য কোনও বিষয়ে অনার্স পড়ার সুযোগ নাই ; ও

(২) কলেজ কর্তৃপক্ষ এই বিষয়ে বারে বারে সরকারের কাছে আবেদন করেছেন ; এবং

(খ) সত্য হলে, ঐ কলেজে কলা ও বিজ্ঞাপন শাখার অন্যান্য বিষয়ে অনার্স চালু করার জন্য কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) হ্যাঁ।

(২) কলেজ কর্তৃপক্ষ ৯-১১-১৯৮৯ তারিখে রসায়ন ও দর্শনে অনার্স চালু করার জন্য আবেদন করেছেন।

(খ) শিক্ষা-অধিকারের পক্ষ থেকে কলেজ পরিদর্শন করার ব্যবস্থা করা হচ্ছে।

**মিড-ডে মিল প্রকল্প**

**২৮২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭০।) **শ্রী অমর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বছরে মিড-ডে মিল প্রকল্পে (১) কতজন ছাত্রকে খাওয়ানো হয়েছে ও (২) কতদিন খাওয়ানো হয়েছে ;

(খ) ঐ বাবত বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ছিল ; এবং

(গ) কত অর্থ খরচ হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) মোট ৩১ লক্ষ ৮৬ হাজার ছাত্র-ছাত্রীকে।

(২) কলকাতার ক্ষেত্রে ২,২০,০০০ জন ছাত্রছাত্রীকে ১১০ দিন, কলকাতা ভিন্ন অন্য জেলাগুলির শহর ও গ্রামাঞ্চলে ২৬,২১,০০০ জন ছাত্রছাত্রীকে ৮০ দিন, এবং নির্দিষ্ট কিছু গ্রামাঞ্চলে ৩,৪৫,০০০ জন ছাত্র-ছাত্রীকে ১৮০ দিন খাওয়ানো হয়েছে।

(খ) এ বাবত ১৯৮৯-৯০ আর্থিক বছরে বরাদ্দ অর্থের পরিমাণ ছিল ৭ কোটি ১০ লক্ষ টাকা।

(গ) খরচ হয়েছে ৫ কোটি ৮ লক্ষ টাকা।

### মুর্শিদাবাদ জেলায় ছাত্রছাত্রীদের টিফিন বাবত ব্যয়িত অর্থের পরিমাণ

২৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৮১৭।) **শ্রী হাবিবুর রহমান ও শ্রী নুরুল ইসলাম চৌধুরী ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৮-৮৯ এবং ১৯৮৯-৯০ আর্থিক বর্ষে মুর্শিদাবাদ জেলায় প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের জন্য টিফিন বাবত কত টাকা ব্যয় হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৮৮-৮৯ আর্থিক বর্ষে এ বাবত খরচা হয়েছে ২৮,০৭,০০০ টাকা। ১৯৮৯-৯০ সালে বরাদ্দের পরিমাণ ৩০,৩৭,০০০ টাকা।

### মুর্শিদাবাদ জেলার নগরে কলেজ স্থাপন

২৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৮২৬।) **শ্রী বিশ্বনাথ মণ্ডল ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার খড়গ্রাম থানার অন্তর্গত নগরে কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাত ঐ পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়—

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এইরূপ কোনও পরিকল্পনা সরকারের নেই।

(খ) এই প্রশ্ন ওঠে না।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment motion. The first one is from Shri Sudip Bandyopadhyay on the subject of severe unemployment problem in West Bengal and the second one is from Dr. Manas Bhunia on the subject of pre-municipal elections subjugation by the Ruling Party over the Congress Leaders and workers.

The subject matter of the first motion was raised yesterday by the same Member to which I witheld my consent. Therefore, I do not accept this motion.

As regards the second motion, the Member may call the attention of the Minister concerned through Mention. I, therefore, withold my consent to the motion. The Member may, however, read out the text of this motion.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবী রাখছেন—বিষয়টি হলো, আসন্ন পৌরসভা নির্বাচনের আগে রাজ্যের শাসকদল প্রশাসনের একটা অংশ এবং পুলিশের একটা অংশকে নিয়ে বিরোধী কংগ্রেস নেতৃবৃন্দ এবং কর্মীদের হত্যা, দমন-পীড়ন শুরু করেছে। সমস্ত গণতান্ত্রিক পদ্ধতির বিলুপ্তি ঘটিয়ে আসন্ন পৌরসভা নির্বাচনকে প্রহসনে পরিণত করতে চাইছে। প্রতিদিন কোনও না কোনও পৌরসভা এলাকায় কংগ্রেস কর্মীরা গৃহছাড়া অথবা খুন হচ্ছেন। সার্বিকভাবে একদলীয় শাসনব্যবস্থা কায়েম করবার এই প্রবণতা গণতান্ত্রিক সমস্ত রীতিনীতিকে মূল্যহীন করে তুলেছে। প্রশাসন নীরব। কোটি কোটি টাকা ঠিক নির্বাচনের আগে পুরসভাগুলিকে মঞ্জুর করে দলীয় স্বার্থ চরিতার্থ করার জন্য সরকারি দল আগ্রহী।

## Statement on Calling Attention

**Mr. Speaker :** Today, I have received one notice of Calling Attention, namely : Alleged murder of one Md. Nurmahammad Sardar of Narayangarh, P.S. Canning, Dist. South 24 Parganas and inaction of Police. I have selected the notice. But today is the last day of this Session. I don't know whether it would be possible for the Minister to make a statement on this subject today.

**Shri Abdul Quiyom Molla :** Not possible, Sir.

[2-10 — 2-20 P.M.]

**Mr. Speaker :** Now, I call upon the Hon'ble Minister-in-charge of Home (Parliamentary Affairs) Department to wake a statement on the subject of expiry of the copy right in respect o Rabindra Rachanabali

in 1991 (Attention called by Shri Suresh Chandra Sinha on 14th May 1990).

**Shri Abdul Quiyom Molla :** Sir, in reply to the notice of Calling attention raised by Shri Suresh Chandra Sinha, M.L.A. regarding "Rabindra Rachanavali"—expiry of the copyright regulation in 1991 due on 18.5.90, I rise to make the following statement.

At the time of publication of Rabindra Rachanavali in 1981, the State Government in the Department of Education released funds to two copyright holders, viz. Viswa Bharati and Rabindra Bharati Society. The copyright of the said publication, however, did not vest with the State Government.

The relevant provision of the copyright Act, 1957 is as follows :

"22-Term of copyright in published literary, dramatic musical and artistic works—except as otherwise hereinafter provided, copyright shall subsist in any literary, dramatic, musical or artistic work (other than photograph) published within the life-time of the author until fifty years from the beginning of the calender year next following the year in which the author dies."

In view of the existing provision, the copyright will cease to exist in 1991.

**Mr. Speaker :** I call upon the Hon'ble Minister-in-charge of Home (Parliamentary Affairs) Department to make a statement on the subject of reported bomb explosion luside "Santi Talkies at Sainthia, Birbhum, resulting in the death of one person. (Attention Called by Shri Ananda Gopal Das, Shri Dhiren Sen and Shri Tapan Roy on the 16th May, 1990).

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Abdul Quiyam Molla :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice tabled by Sarbashree Ananda Gopal Das, Dhiren Sen and Tapan Roy regarding explosion of a high power bomb within the Cinema Hall named Santi Talkies at Sainthia in Birbhum district on 12.5.90 at 9-40 p.m., in which one person died and ten persons were injured.

On 12.5.90, night around 21-40 hours, while a cinema show was in progress at Shanti Talkies, Cinematolla Road, P.S. Sainthia, a pow-

erful bomb exploded in the 5th chair of E-Row of the front stall of the Cinema Hall. As a result, one person died instantaneously and nine others sustained injuries. Of the injured persons five were admitted at Saddar Hospital, Suri, and the rest were released after treating them locally. The names of the deceased person is Somai Murmu, son of Late Kadus Murmu of Behira P.S., Sainthia. In course of search at the place of occurence. two iron hemispheres, a few metal bars, small iron nails and stone chips were recovered.

As soon as the news of the explosion reached the police station, police rushed to the spot and controlled the situation to prevent spread of fear and panic among the public. The Supdt. of Police, Birbhum, himself supervised the case. During investigation uptil now, to past criminal record was found relating to the deceased and the injured persons. Regarding the involvement of the extremists in this incident, nothing has been unearthed uptil now. Local police are, however, of the view that floating criminals who visit Sainthia Railway Station which is a crime-prone area might have come to the Cinema Hall to see the night show to pass time, before proceeding to commit crime when the bombs suddenly exploded, perhaps, due to mishandling.

Over this incident, Sainthia P.S. Case No. 37/90, dated 12.5.90, under section 320 IPC and 9b (ii) of I.B. Act was started. This case has been handed over to the C.I.D. for a investigation. A team of C.I.D. Officials has reached Sainthia already. Investigation is continuing on all probable lines and aspects to establish the actual facts and the persons who may have been involved in this incident.

**Mr. Speaker :** I now call upon the Hon'ble Minister-in-charge of Home (Parliamentary Affairs) Department to make a statement on the subject of reported collapse of a tunnel at Netaji Subhas Road, Tollygunge on the 16th May, 1990, resulting in death of two labours (Attention Called by Dr. Sudipta Roy and Shri Gobina Chandra Naskar)

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Abdul Quiyom Molla :**

Mr. Speaker sir,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Dr. Sudipto Roy and Shri Gobinda Ch. Naskar, regarding the death of two persons at Netaji Subhas Road in Tollygunge area on the 16th May, 1990, at 7.30 P.M. due to sudden collapse of a portion of a trench during their working.

Installation of concrete hume pipes underground in connection with the work of the Ganga Action Plan has been going on for some time at Rathtala on N.S.C. Bose Road under Jadavpur P.S. This work necessitated digging of a trench for installation of the pipe. A water pipe exists very close to the work site.

On 16.5.90, at about 9.30 hrs., while a group of workers were working for digging the trench and installation of the concrete hume pipes, a portion of the upper part of the trench which was at a depth of about 16' feet fell down. This was apparently due to the leakage of the water pipe which had loosened the earth above the trench and had brought pressure on a wooden panel, causing huge chunk of earth to collapse on the workers who were working at the floor of the trench. As a result of this, four workers got trapped inside the trench as the earth fell on them. Meanwhile, the entire trench was flooded with water from the pipe-line which had broken and the entires trench became very muddy. Out of the four workers, two could come out, but the remaining two viz. Hriday Jadav and Parameshwar Jadav could not come out and they were burried alive.

On receipt of the information at 20.20 hrs. on 16.5.90, a police contingent from Jadavpur P.S. rushed to the spot. In the mean time, two Fire Brigade engines had been placed and they had started rescue operations. At first, they tried to drain out the water from the trench, but could not succeed. Despite all possible efforts, the dead bodies could not be recovered from the trench throughout the night of 16/17.5.90. The dead bodies of Hriday Jadav and Parameshwar Yadav could only be taken out of the trench on 17.5.90, between 9.50 hrs. and 10-30 hrs. Arrangements were made to inform the relatives of the deceased persons.

Over this incident, Jadavpur P.S. Case No. 216 dated 17.5.90 under section 304 A IPC was started against Ram Singh, the Labour Contractor and his supervisors, Gopal Ghosh, Malay Sarkar and Bidyutbabu. Out of the four FIR named accused, Gopal Ghosh, Malay Sarkar and Bidyutbabu have been arrested. Efforts are being made to trace and secure the arrest of Ram Singh, the Labour Contractor. Further investigation in the case is proceeding.

[2.20 — 2.30 P.M.]

## LAYING OF REPORT

**Presentation of Thirty-Seventh Report of the Committee on Estimates, 1989-90, on the Irrigation and Waterways Department**

**Shri Nani Kar :** Sir, I beg to present the Thirty-Seventh Report of the Committee on Estimates, 1989-90, on the Irrigation and Waterways Department.

## LAYING OF REPORT

**The 28th Annual Report of the Durgapur Projects Limited for the year 1988-89**

**Shri Abdul Quiyom Molla :** With your permission Sir, I beg to lay the 28th Annual Report of the D.P.L. for the year 1988-89

**Mr. Speaker :** Now, Mr. Saugata Roy. Your privilege notice against the hon'ble member Shri Robin Mukherjee.

Now there are two questions which arise out of this notice. First, there has been some delay in filing the notice. The matter relates to the Statement made in House on 15th. You have filed on the 17th giving a gap of one day. The second point is that you did not file the relevant documents with the notice of privilege. You have given that to me in the House. Document cannot be filed with the notice in that manner. That have to be filed along with the notice because it has to be checked and verified. Now that has not been done. There are two varying aspects. I am not going into the merits. First let us satisfy as regards the technicalities of your notice. Then we will see the second aspect of it.

**Shri Saugata Roy :** I have listened to the two points made by you. If you remember, the discussion on the house-collapse took place in the House on the morning of the 15th, I had to leave for outside calcutta on that day.

**Mr. Speaker :** That is not relevant.

**Shri Saugata Roy :** Let me complete. Then again on 16th I gave a requisition for getting copies of the speech. I hoped to get all the copies of the statement by 4 p.m. on 16th. But unfortunately the office was not able to give the copies by 4 p.m. on 16th. I kept a man for that purpose who got the report much later. So that is why I could not file the notice on 16th. Only on 17th I could file it. Sir, I am trying to correct the situation where according to the member I have made a wrong statement wilfully. So, I hope that such minor technical objection should not stand in the way of my reading out or raising the question of privilege. You must agree, Sir, that part of the difficulty was caused by the delay in getting the proceedings of the House only after which it took one day and after which I could only file my notice.

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি সৎভাবে যে প্রশ্ন এখানে তুলেছেন সেই প্রশ্নে উনি যা বললেন তাতে মিট করা হল না। এটা এইভাবে, এতো সহজভাবে নিলে চলবে না। উনি আমাদের রুল কমপ্লাই করেন নি। Rule 226 complied এখানে বলা হচ্ছে, If the question proposed to be raised is based on a document the notice shall be accompanied by the document. কথাটা আছে এতএব নোটিশের সঙ্গে যদি ডকুমেন্ট না থাকে তাহলে সেই ডকুমেন্ট পরে আর দেওয়া যায় না। কোনও ডকুমেন্ট পরে দেওয়া যাবে না এটাই হচ্ছে নিয়ম। যেহেতু উনি এরকম ডকুমেন্ট নোটিশ-এর সঙ্গে দেন নি, যদি এটা মেরিটে স্টার্ভ ও করে তাহলে ঐ ডকুমেন্ট তাঁর নোটিশের সঙ্গে ছিল না বলেই সেই ডকুমেন্ট গ্রাহ্য হতে পারে না। দ্বিতীয়ত রুল ২২৭ ঐ বলছে, If the speaker is satisfied that there is a prima facie case that breach of privilege has been committed and that the matter is being raised at the earliest opportunity he may allow the member to raise the matter as a question of privilege.এখানে প্রশ্ন আসছে এই রুলে যা বলা হচ্ছে এটি at the earliest opportunity নোটিশ দিয়েছেন কিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রিভিলেজ হচ্ছে এটা হাউসের প্রিভিলেজ House is the master of its privilege. সুতরাং প্রিভিলেজ এমন একটা সম্পত্তি যেটা নিয়ে যদি প্রিভিলেজ বিব্রত হয়ে থাকে, আমি পরে আসছি সে ব্যাপারে তাহলে সঙ্গে সঙ্গে সে ব্যাপারটা তুলতে হবে। যদি দেরি হয় তাহলে আরলিয়েস্ট অপারচুনেটি তার অর্থে কি সেটা আমি পরিষ্কার করে দিচ্ছি। Kaul and Shakder-pages 238-proceduce for dealing with question of privilege. এখানে পরিষ্কার করে বলা হচ্ছে, "A question of privilege may be raised in the House only after obtaining the consent of the Speaker this has been made obligatory so that the time of the House is not taken up by raising a matter which, on the face of it, is not admissible. যেটা এ্যাডমিসিবল নয় সেই রকমের একটা কোয়েশ্চেন এখানে তুলতে দিয়ে হাউসের সময় যাতে নষ্ট না হয় সেইজন্য এখানে এই রিকোয়ারমেন্টগুলি ফুলফিল হয়েছে কিনা দেখা আবশ্যিক। এবারে দেখুন পেজ ২৩৯, প্যারা টু, ফার্স্ট প্যারাতে বলা হয়েছে স্পিকার কিভাবে ডিল করবেন।

[2-30 — 2-40 P.M.]

"A question of privilege should thus be raised by a member at the earliest opportunity and should require the interposition of the House. Even a delay of one day might prove fatal to the notice of privilege.তারপরে আমি এই জায়গায় চলে আসছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা সিকোয়েন্স অব ইভেন্ট আপনাকে স্মরণ করতে বলি যে ঘটনাটা ঘটলো ১৪ই মে। ১৫ই মে এই হাউসে আমাদের অনুরোধে আপনি প্রশ্নোত্তর পর্ব স্থগিত রেখে বেহালার ঐ বিষয়টি এখানে আলোচনা করতে দিয়েছেন। সেদিন্নু এখানে মাননীয় সদস্য রবীন মুখার্জি হাউসে উপস্থিত হয়েছিলেন এবং তিনি তার বক্তব্য পেশ করেছিলেন। মাননীয় সদস্য সৌগত রায় মহাশয়ও তার বক্তব্য পেশ করেছিলেন। আমি যে প্রিভিলেজ মোশন এনেছি মাননীয় সদস্য সৌগত রায়ের বিরুদ্ধে, হাউসের সকলের স্মরণে আছে যারা সেদিন উপস্থিত ছিলেন, আমি

আলোচনা শেষ হওয়ার সঙ্গে সঙ্গেই এই প্রশ্ন তুলেছিলাম, মাননীয় সদস্য ননীকর যখন প্রস্তাব করেছিলেন যে এক্সপাঞ্জ করে দিন, আমি বলেছিলাম যে না এক্সপাঞ্জ করবেন না, প্রমাণ লোপ হবে। এটা ব্রিচ অব প্রিভিলেজের কেস, আমি ব্রিচ অব প্রিভিলেজ আনবো অ্যাট দি আর্লিয়েস্ট অপারচুনিটি, আমি এটা সেখানে উত্থাপন করেছিলাম। মাননীয় সৌগত রায় মহাশয় যদি মনে করতেন যে মাননীয় সদস্য রবীন মুখার্জি মহাশয় ব্রিচ অব প্রিভিলেজের দা[illegible] তাহলে তার উচিত ছিল ঐ হাউসে অ্যাট দি আর্লিয়েস্ট অপারচুনিটি এটা আনা। মাননীয় সৌগত রায় সেদিন তুললেন না। তারপরে আপনি সিকোয়েন্স অব ইভেন্ট দেখবেন। সেদিন যে সমস্ত বিষয়ে আলোচনা হল, সেখানে একজন অনুপস্থিত মাননীয় সদস্যর বিরুদ্ধে ম্যালিসিয়াসলি ফলস, জেনেশুনেও তিনি এটার সিকোয়েন্স অব ইভেন্ট বোঝানোর জন্য চেষ্টা করছেন। সেই সিকোয়েন্স অব ইভেন্টটা বুঝতে হবে। আর্লিয়েস্ট অপারচুনিটি কথাটার মানে কি? ঘটনার পরিপ্রেক্ষিতে এই যে কাজ তিনি করলেন, সেই কাজের পরিপ্রেক্ষিতে তিনি প্রিভিলেজ মোশন আনতে বাধ্য হলেন। ১৫ তারিখে রবীনবাবু বক্তৃতা দিলেন। সেদিন যদি তিনি এটা অফার করতেন তাহলে ব্রিচ অব প্রিভিলেজ হত। ১৬ তারিখে যদি অফার করতেন তাহলে ব্রিচ অব প্রিভিলেজ হত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যা শুনেছি তাতে উনি নোটিশ দিয়েছেন সম্ভবত ১৭ তারিখে এবং নোটিশের সঙ্গে কোনও ডকুমেন্ট নেই। উনি পরে ডকুমেন্ট দাখীল করেছেন। এবারে আপনি বিচার করে দেখুন, এখানে কাউল অ্যান্ড শাকদের বিধান আছে। ইভেন এ ডিলে ওয়ান ডে উইল বি ফ্যাটাল"। কাজেই এটা এখানে থাকছে কি থাকছে না এটাই আমার প্রশ্ন। ৪৮ ঘন্টা বোধ হয় পার হয়ে গেছে। তিনি নানা রকম কারণ দেখালেন এবং বললেন যে আমি ছিলাম না। এখন আমি আপনার কাছে জানতে চাই যে ব্রিচ অব প্রিভিলেজকে এত ছোট করে দেখানো যায় কি না। সে জন্য আর্লিয়েস্ট অপারচুনিটিতে যদি না দেওয়া হয় তাহলে এটা পরিষ্কার হয়ে যাবে কাউন্টার একটা নোটিশ নিয়ে আসলে। আমি যে ব্রিচ অব প্রিভিলেজ ফেস করছি, আমি সেটাকে নস্যাৎ করার জন্য আর একটা মামলা নিয়ে আসছি, যেটাকে অ্যাট পার ট্রিট করবে হাউস এবং আমার যে অপরাধ, সেই অপরাধ লঘু হয়ে যাবে। উনি সেটাকে লঘু করার জন্য নিয়ে এলেন ইট ইজ অ্যান আফটার থট। এটা অনেক পরে বুদ্ধিটা মাথায় এলো। বোধদয় যদি আগে হতো, যদি না ডিলে হতো তাহলে টিকে যেতো। কিন্তু এই যে ডিলে হয়েছে, মাননীয় অধ্যক্ষ মহাশয় এই ডিলের জন্য বললেন না। আমার মনে হয় আমার কথা, সময় নেবার প্রয়োজন নেই। উনি যে কারণগুলো দেখালেন ইলেকশন মিটিং করতে গিয়েছিলেন সেই জন্য দেরী হয়েছে। কপি উনি সময় মতো পাননি। কিন্তু একটা প্রিভিলেজ কোশ্চেন ব্যাপারে যদি উনি বলতেন যে এত ঘটনার মধ্যে আমার কপি চাই তাহলে দি অ্যাসেমবলি ইজ বাউন্ড টু সাপ্লাই কপি। আমি বললাম আমার দু ঘন্টার মধ্যে একটা কপি লাগবে, আমি তো সঙ্গে সঙ্গে কপি বার করে নিলাম। আমার মাথায় ছিল, যদি এদিক থেকে আক্রমণ করা হয় তাহলে অথৈ জলে পড়ে যেতে হবে, প্রিভিলেজ উঠবে না। উনি বললেন উনি ইলেকশন মিটিং করতে গিয়েছিলেন, বিষয়টা এত চিপ নয়, প্রিভিলেজের ব্যাপারটা এত সোজা নয়। It is not admissible under the rules and which is not under the rules that cannot be discussed. The House need not waste its time in dis-

cussing such a issue which is not admissible under the rules. এটাই হচ্ছে আমার সাবমিশন।

**শ্রী সৌগত রায় :** স্যার, মাননীয় রবীন মুখার্জি আমাদের কাউনসিলার শৈলেন দাসগুপ্তের বিরুদ্ধে যে আনফাউনডেড কমেন্ট করেছেন, এর বিরুদ্ধে আমি প্রিভিলেজ দিয়েছি। আপনি যদি না তুলতে দেন তাহলে আমার কিছু বলবার নেই। তার কারণ শেষ পর্যন্ত আপনি কোনও ঠিক করবেন, আমি প্রিভিলেজ তুলতে পারবো কী না রবীন বাবুর বিরুদ্ধে। অমল বাবু বিদূষকের ভূমিকা নিয়ে যে কথাগুলো বললেন, তার পেছনে কিন্তু সময় ব্যয় করা যায় না। শুধু বিনীত ভাবে দুটি কথা বলতে চাই। উনি দুটি শব্দ ভুল পড়েছেন। শব্দ ভুল পড়ায় উনি পারদর্শিতা অর্জন করেছেন। আমি নিরঞ্জন বাবু সম্পর্কে অভিযোগ এনে বলেছিলাম 'খুব যোগাযোগ আছে'। তিনি বললেন 'গভীর যোগাযোগ আছে'। আর একটা আজকে এখানে ভুল পড়লেন কাউল অ্যান্ড শাকদের থেকে কোট করতে গিয়ে। আমার ধারণা এই ভুল পড়ার পেছনে একটা উদ্দেশ্য আছে। Even a delay of one day might prove fatal to the noice of privilege.

মাইট কথাটা গুরুত্বপূর্ণ। উনি এখানে বলেছেন উইল প্রুভ ফ্যাটাল। এটা হাউসকে একটা ভুল ভার্বকে ব্যবহার করে হাউসকে মিসলিড করার চেষ্টা, এই বিষয়ে তীব্র প্রতিবাদ করছি। আমার অসুবিধার কথা আমি বলেছি। আমি ১৬ তারিখে প্রিভিলেজ দেবার জন্য বক্তৃতার কপি চেয়েছিলাম, আমি চেয়েছিলাম তাড়াতাড়ি দেওয়া হোক। চারটের সময় আপনার সেকরেটারিয়েট থেকে এডিটার অব ডিবেট বললেন ফাইল আসেনি। অমল বাবু বাইরে রাজনীতি করেন কী না জানি না, এখানেই বসে থাকেন। আমাদের বাইরে যেতে হয়। আমি বাইরে গিয়েছিলাম। তারপর ১৬ তারিখে আমার কপি পাবার পর সেই কপি আমার কাছে এসেছে ১৭ তারিখে সকাল বেলা। তার কারণ আমি নিয়ে যেতে পারি নি। এক দিনের জন্য দেরী হয়েছে। এর জন্য আমি মনে করি না যে আমি আর্লিয়েস্ট অপারচুনিটি মিস করেছি। একদিন পরে আমি প্রিভিলেজ নোটিশ দিয়েছি।

[2-40 — 2-50 P.M.]

স্যার, ব্যাপারটা আমি আপনাকে বলি—স্যার, প্রসিডিংস-এর কপি আমরা নিজেরা পড়ার জন্য পাই এবং আপনি স্পিকার হিসাবে হাউসে কে কি বললেন তা দেখাবার জন্য আনিয়ে নিতে পারেন। এখন বক্তৃতার কপি আর ডকুমেন্ট, এই দুটো জিনিস বোঝা দরকার। If the question proposed to be raised is based on a document. তাহলে Notice shall be accompanied by the document এখন প্রশ্ন হচ্ছে, স্যার, ডকুমেন্টের বাংলা কি? ডকুমেন্টের বাংলা নথি হতে পারে, দলিল'ও হতে পারে। ডকুমেন্ট এমন একটা জিনিস—এই যে হাউসের প্রোসিডিংস-এর কপি, এটা ডকুমেন্ট নয়। আনঅফিসিয়ালি আমরা কপি পাই, ওঁরা লিখে দেন আনরিভাইজড। সুতরাং আন-অফিসিয়াল যে আনরিভাইজড ভারশন, যা আমরা চাই, ওঁরা টাইপ করে দেন, দ্যাট ইজ নট এ ডকুমেন্ট। শেষ কথা আপনার কাছে আমি আবার বলছি। রবীনবাবুর বিরুদ্ধে প্রিভিলেজ আমাকে তুলতে দিন, আর না দিন—যদি না দেন তাহলে আমি ভাববো, রবীনবাবুর বিরুদ্ধে আমার গুরুতর অভিযোগ ছিল, আমি তুলতে পারি নি, সে জন্য আমার দুঃখ থাকবে, কিন্তু আমি জানব

আপনি ন্যায্য ভাবেই না করেছেন। আমি শুধু একটা কথা জানতে চাই, ডকুমেন্টের কথা এখন উঠছে কেন? আপনি আমার নোটিশ যদি কালকে বাদ দিয়ে দিতেন, যদি বলতেন, না, সৌগতবাবু, আপনি কাল আমাকে দেন নি, অতএব আমি এটা গ্রহণ করছি না। তাহলে না হয় বুঝতাম। আমি আবার বলছি, হাউসের প্রসিডিংস-এর কপি ডকুমেন্ট নয়। আমি যে কোনও রেফারেন্স মানতে রাজী আছি। হাউসের প্রসিডিংস proceeding is not a document, it is just a copy. কারো সই করা ডকুমেন্ট নয়। তা সত্ত্বেও আপনি সেই ডকুমেন্ট গ্রহণ করেছেন, যা আপনি নোটিশের সঙ্গে চেয়েছিলেন। তার পর এখন প্রশ্ন উঠতে পারে এই ডকুমেন্ট বা কপি অ্যাকামপ্যানিড হবে, কি হবে না? আমি বিনীত-ভাবে দুটো পয়েন্টের ব্যাপারেই জবাব দিয়েছি। আর্লিয়েস্ট অপারচুনিটির ক্ষেত্রে It might proved to be fatal. এদিক থেকে আমি পুরো নিয়ম মেনেই চলেছি। আপনি আমাকে কালকে অনুমতি দিয়েছিলেন রবীনবাবুর বিরুদ্ধে প্রিভিলেজ উত্থাপনের জন্য। আমি দেখলাম, 'কাউল অ্যান্ড শাকধের'-এ আছে, কোনও মেম্বারের বিরুদ্ধে কমপ্লেন করলে হাউসে তাঁর উপস্থিতিতেই করতে হয়। আমি দেখলাম শ্রদ্ধেয় সদস্য রবীনবাবু হাউসে উপস্থিত নেই। আমি চিফ হুইপ শচীন-দার মাধ্যমে খবর নিয়েছিলাম যে, তিনি চারটের সময় আসবেন এবং আমি চারটের সময় তুলতে চেয়ে ছিলাম। তারপর আপনি সময় দিয়ে ছিলেন। আপনি কালকেই আমাকে অপারচুনিটি দিয়েছিলেন। যাই হোক, উনি এলে আমি ওঁর হাতে প্রিভিলেজ নোটিশ দিয়েছি। এর পরেও কি আপনি মনে করেন- যেটা অমলবাবু বলছেন-আমি আর্লিয়েস্ট অপারচুনিটিতে দিই নি? এই জন্য কি বাতিল করবেন? অবশ্য সেটা আপনার অধিকার। আমি আপনার সিদ্ধান্ত মাথা পেতে নেব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** হ্যাঁ, ডিলে হয়েছে। আগে হাউসে তুলতে হবে। তারপরে আপনি সেটা পেন্ডিং রাখতে পারেন, এমন কি পরের সেসনেও নিতে পারেন, That is not a matter.

এখানে নোটিশ ফাইল করলেন কবে? ৪৮ ঘন্টার বেশি দেরী করলেন। এখানে বলা আছে, Even a delay of oneday will be fatal. এটাই আসল প্রশ্ন। আমি চ্যালেঞ্জ করে বলছি, অ্যাপ্রুভড প্রিসিডেন্স আছে, অ্যাপ্রুভড প্রিসিডেন্স ইন লোকসভা, উনি একদিন সেখানে মেম্বার ছিলেন। উনি যদি বলেন এগুলি হাজির করতে হবে, তাহলে প্রিভিলেজ কমিটিতেই করা যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু আপনার দৃষ্টি আকর্ষণ করছি, উনি যে-ভাবে বললেন কথাটা,—আপনার যদি ইচ্ছে হয় এটা করবেন, যদি ইচ্ছে না হয় করবেন না। এই ভাবে বললেন কথাটা। এইভাবে কি বলা যায়? আপনাকে অনুরোধ করব ওঁকে, এ. আর. মুখার্জির একেবারে লাস্ট পেজটা পড়ুন। আর এখানে কাউল অ্যান্ড শাকধের ২৩৯ পেজের যে প্যারাগ্রাফটা পড়লেন, তার আগের প্যারাগ্রাফটা পড়ুন। সেখানে বলছে। The question whether a matter complained of is actually a breach of privilege or contempt of the House, it is entirely for the House to decide, as the House alone is the master of its privilege. The Speaker in giving his consent to raising a matter as a question of privilege is to consider whether the matter is fit for further enquiry and whether it should be brought before the House. In giving his consent, the Speaker

is guided by the following conditions. বলা হয়েছে। অর্থাৎ আমি এই কথাটা বলতে চাই যে, আপনি সব দায় এবং দায়িত্বটা মাননীয় স্পিকারের ঘাড়ে চাপিয়ে দিচ্ছেন। নোটিশ অ্যাকসেপ্ট করেছেন, এখন আমি মনে করি এই প্রশ্নগুলি তোলা একেবারে অবান্তর। লাস্ট আপনি এ. আর. মুখার্জির লাস্ট পেজ দেখুন, দেখতে পাবেন।

**Mr. Speaker :** There are notices of Breach of Privilege one given by Shri Amalendra Roy against the hon'ble member Shri Saugata Roy alleging that he has made certain statements against the hon'ble member Shri Niranjan Mukherjee in his absence and without due notice to him. This statement contains contumacious allegations and, as such, it is a breach of privilege against the Hon'ble. member Shri Niranjan Mukherjee. The other notice from Shri Saugata Roy against the hon'ble member Shri Rabin Mukherjee relating to the statement made by the Hon'ble. member Shri Rabin Mukherjee making allegations against one Shri Sailen Das-gupta, the Hon'ble. Councillor of the Calcutta Corporation. Both these allegations have been made relating to the House collapse in Behala within the Calcutta Corporation on 14th May, 1990. The statements are alleged to have been made in course of discussion that had taken place in the House on 15th May, 1990. Shri Amalendra Roy has found certain technicalities on Saugata Roy's petition as regards maintainability. So, I shall take up the Saugata Roy's petition first. The discussion took place on 15th May, 1990. Under the rules of Procedure of this Hosue, Rule 224 says that any member may, with the consent of the Speaker, raise a question involving a breach of privilege either of a member or of the House or of any committee thereof. In Rule 229-"A motion on a matter of privilege arising during the sitting of the House shall be entitled to immediate precedence over all other business. Kaul and Shakder has defined in the Book and even in rule 227 of our Rules - it says that notice of breach of privilege should be at the earliest opportunity. Shri Roy on the point of delay in giving notice argues that he had applied for a copy of the statement made by Shri Rabin Mukherjee on the 16th May but he could not get it at 4 p.m. on that day as he had to leave Assembly premises for some other work. He got it on the 17th and as such he could not give the notice before 17th May, 1990. He further said that there was some delay in giving a notice to Rabin Mukherjee as Shri Mukherjee was not available at that time. He was not available before 4 p.m. and as such there was further delay in communicating the notice to Rabin Mukherjee. Another technical point is whether the copy of a statement\document of a part of the Assembly proceedings of that day has to be filed with the notice privilege or not. Shri Saugata Roy contends with great force that part of the Assembly proceedings is not a document as it is not

signed by the authority and it is unrevised of the speech only. Hence he did not file that part of the proceedings.

[2-50 — 3-00 P.M.]

If I agree with Shri Saugata Roy's contention, then I am afraid he would be in a greater difficulty, because the delay would have been more. because the notice could have been filed with the copy on the 16th itself......(noise)....Mr. Roy, please, please, I have heard you at length. So on his own argument, the execuse that he gave that he waited for the copy of the statement shown that he wanted a statement for the purpose of filing the breach of privilege case. He has not explained then why the notice could not be filed earlier without the copy. Rule 229 as I have already referred to it earlier say, "A motion on a matter of privilege arising during the sitting of the House shall be entitled to immediate precedence over all other business." If I can recall, on the 15th itself win the discussions were taking place, after the discussion was closed, the Hon'ble member, Shri Amalendra Roy had remained in his place and had given a verbal notice of privilege against Shri Saugata Roy at that point of time. I had told him to give me a written notice and on the following day he had filed a written notice. Rule 229 contemplates that if a breach of privilege takes place within the House then a written notice is not necessary. Verbal notice is sufficient because time is essential and that is a most vital thing. Any delay defeats the purpose of the breach of privilege. Delay is an act of condonation. Condoning the breach means you forgive the breach or you forget the breach. In Parliamentary practice condonation is very important and once condoned it cannot be revived. Delay means condonation. So I have to come with Mr. Saugata Roy's argument that a document was not necessary for filling with the privilege notice. If that be so, than I could have taken it that the notice has been given 48 hours afterwards. Then there has been the delay of two days. He did not give notice on the day itself. The verbal notice, which the Hon'ble member Shri Amalendra Roy had given, I could have taken cognizance of it even without the written notice. There are precedents that on verbal notice the matter has been heard, debated and decision passed. Even in this House that has happened. But we, generally for the sake of record, want a written notice to be given so that we could consider all that. Now going into the merits of his application I have tried to go through the application. Now he says that the Hon'ble Shri Robin Mukherjee has made certain allegation against the Hon'ble councillor Shri Sailen Das-gupta which is not true. Making an untrue statement itself is not a breach of privilege. Comparison between the two notices

i.e. making an untrue statement against the Hon'ble members of the House and making an untrue statement against a non-member of the House are two different things standing on two different footings and on two different plans. This cannot be treated together. So by no stretch of imagination it can be said that Hon'ble member Shri Robin Mukherjee has made an untrue statement against a member of this House. Any intention to defame an outsider is not a breach of privilege of this House. But an attempt to defame or malign a member is definitely a breach of privilege of that member of this House. But it is a very bad practice to use the name of a non-member inside the House. I have repeatedly told the members, reminded the members not to use the names of the people who are not the members of this House because they cannot defend themselves. Honourable Member Shri Rabin Mukherjee has definitely gone beyond his jurisdiction in naming the councillor. He could say-Honourable Councillor of the Calcutta Corporation is involved. It would have been quite enough. But naming the Honourable Councillor is beyond the jurisdiction of an MLA because we don't allow it. We don't allow that the names of the office to be used. Don't give the name of a District Magistrate because that person cannot defend himself. Shri Niranjan Mukherjee can defend himself. He can come into the House. He could be defended by any other member but an out sider cannot defend himself. That is the bad practice. A minister can make a wrong statement. He can make an incorrect statement. He can make an untrue statement. But unlesss it is proved that it is made with malicious intent to defame or denigrate the House, it is not a breach of privilege. That intention has not been proved here. I am sorry, even on merit, even on the point of technicality, The Honourable Member, Shri Saugata Roy's motion of privilege fails and as such is rejected. But, I again caution all the members that in future you must be very careful not to use the name of the outsiders when making an allegation and as such, I expunge the name of Shri Sailen Das-gupta from the proceedings of this Assembly on that day.

Now, I take up the notice of Shri Amalendra Roy. I have heard both the Honourable Members, Shri Amalendra Roy and Shri Saugata Roy in great details. Shri Amalendra Roy has said in support of his case that the allegations made against the Hon'ble Member Shri Niranjan Mukherjee are very serious. It has denigrated him and as such it has caused a serious privilege, not only of that member but also of this House, as he is a member of this House. The Hon'ble member Shri Saugata Roy in defending himself has tried to explain that he has referred to the connections of the Hon'ble Member Shri Niranjan Mukherjee with certain promoters when he was the Chairman of a

municipality. In our official capacity, in meeting with many files, I have, as a Minister, dealt with so many files. But I have never seen those people.

A Chairman of a municipality may deal with many files and never see the persons concerned. It does not mean that there has been a communication between the parties concerned with whose files I am dealing or the person concerned is dealing. It could have been only upto that extent I would have understood because for that he could not say that he should resign. Why should he resign when he has not done anything wrong? A demand for resignation comes when? The demand for resignation comes when you accuse somebody of doing something wrong. Everybody has a right to a legal sanction of a building plan. Every municipality under the law of the land is bound to grant a sanction of a building plan if somebody applies for it. Every Chairman, every Mayor, every building tribunal, every Corporation under the law of the land is bound to sanction a building plan if any citizen applies for it. According to law, he is bound. According to law if he does not sanction it, the person can go to court and get a sanction. The person can go to the court and get a sanction under the law under Article 226. If the person does not get a sanction, according to law, he can go to the Court under Article 226 of the Constitution and get a sanction. He is entitled to it. So, any Chairman, any Mayor of a Building Tribunal of a Corporation or a Municipality sanction a plan according to law, does it in exercise of his legal responsibilites and duties.

[3-00 — 3-10 P.M.]

If I allow a member to speak in the House, I do it because the rule, the law allow so. The rule entitles him to speak. If I stop him, I stop him under the rules, not beyond that. It is not any charities, it is not any gratis. So by imputation what it comes to? They have sanctioned a plan in 1981. The building has now fallen in 1990. And as you have got communications, you have got to resign. What is the whole imputation? That something illegal has taken place. It has not been said. It has been imputed. The whole thing has to be taken together, the whole meaning. You don't go for words in bits and pieces. The entire sum and substance of the whole submission have to taken into consideration. And if we take the whole sum and substance, it becomes a very serious allegation. It becomes a very serious allegation. I am sorry, Mr. Saugata Roy. I can't agree with you. However, I will again caution the members that they must be very careful when they make any allegation against other members, and more so when he has not given any notice to that member to come up. Time and again

we have been repeating in this House that whenever you are making any allegation against any member, let him come to the House, let him defend himself. You don't give notice, you don't give the member any notice, and make a statement parte. It is highly unfair. It is not justice. It should never be done. It is a fit case to go to the Privileges Committee for enquiry. But in the circumstances, I expunge the allegation against Shri Nirajan Mukherjee with a caution to Shri Saugata Roy not to make such imputation without any notice to any member in future and do not refer to this matter to the Privileges Committee and leave it at the moment.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত সিরিয়াস বিষয় নিয়ে মাননীয় অস্থায়ী মুখ্যমন্ত্রী বিনয় চৌধুরী, যদিও তিনি উপস্থিত নেই, তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, যে আই সি এস পরীক্ষার কোশ্চেন পেপার ৮টি বিষয়ে ফাঁস হয়ে গেছিল। লামার্টিনিয়া ফর গার্লস স্কুলের যিনি অধ্যক্ষ, প্রিন্সিপ্যাল তার হেপাজতে কোশ্চেন পেপার ছিল। এই বিষয়ে লোকাল কনভেনার ডি স্যুজা দিল্লীতে বোর্ডকে সংবাদ দেয় এবং সেই অনুসারে বোর্ডের সদস্য এসে লামার্টিনিয়া ফর গার্লস স্কুলের বিরুদ্ধে এফ আই আর করেন। এই ব্যাপারে কলকাতার গোয়েন্দা দপ্তরকে এনকোয়ারি করার ভার দেওয়া হয়। গতকাল গোয়েন্দা দপ্তর থেকে ওই স্কুলের ৯ জনের বিরুদ্ধে প্রকৃত দোষী সাব্যস্ত করে ছাড়পত্র দেওয়া হয়। এই ছাড়পত্র দেওয়া হয়েছে ইনক্লুডিং প্রিন্সিপ্যাল, সুপারভাইজিং কজাত্রমিনার, প্রিন্সিপালের ভাইঝি, সে পরীক্ষার্থী ওই স্কুলের কর্মচারী এবং অফিসার এই মিলিয়ে মোট ৯ জনকে ছাড়পত্র দেওয়া হয়। গ্রাউন্ড হচ্ছে ফিঙ্গার প্রিন্ট পাওয়া গিয়েছে, স্যার, আপনি একজন আইনজ্ঞ, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে ফিঙ্গার প্রিন্ট পাওয়া গিয়েছে সেই ব্যাপারে গোয়েন্দা দপ্তর বলছে যে ঐ ফিঙ্গার প্রিন্টের সঙ্গে ঐ ৯ জনের ফিঙ্গার প্রিন্টের কোনও মিল নেই, আমার অদ্ভুত লাগল এই কারণে তাদেরকে ছেড়ে দিলেন, কিন্তু যারা এই কাজ করেন তারা সতর্ক হয়েই করেন। শুধু ঐ কারণের উপর ভিত্তি করে তাদেরকে ছাড়পত্র দিয়ে দিলেন এই ব্যাপারটি তাই দেখার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে বিষয়টি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ইতিপূর্বে এই হাউসে বারবার আমি এক কথা উচ্চারণ করছি হাই প্রাইজ রাইজ-র কথা, দ্রব্যমূল্য বৃদ্ধির কথা, কিন্তু উনি বলছেন আই. এন. টি. ইউ. সি.-র ধর্মঘটের জন্য খাদ্য সমগ্রী গুদামজাত করা যাচ্ছে না, আবার বলছেন কেন্দ্রীয় সরকার আমাদের যোগান অনুযায়ী মাল দিচ্ছেন না, এইসব বলে উনি গা বাঁচাবার চেষ্টা করছেন। কিন্তু গ্রামাঞ্চলের প্রতিটি জিনিসের দাম বেড়ে গিয়েছে, যেখানে কালোবাজারী, ফাটকাবাজারীরা বেরিয়ে যায়, যেখানে নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম উর্দ্ধগতি হয় সেখানে সরকারের যোগান ব্যবস্থাকে অন্তত যাতে বাড়ানো যায় তার প্রতি দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** স্যার, আজকের সংবাদপত্রে দেখলাম, অনেকে দেখেছেন বেঙ্গল কেমিক্যাল এবং বেঙ্গল ইমিউনিটি দুটি কেন্দ্রীয় সরকারের অধিগৃহীত ঔষধের কারখানা এবং

ভারতবর্ষের সবচেয়ে পুরনো কারখানা ও ঐতিহ্যমন্ডিত সমৃদ্ধ কারখানা। এই দুটি কারখানার যে প্রোডাক্ট রেঞ্জ তা যে কোনও কারখানার সঙ্গে তুলনায়, লক্ষ্যনীয়, গতকাল রাত্রে তাদের এই দুটি কারখানার স্টিল আলমারী ভেঙে ফাইল চুরি হয়ে গিয়েছে। এই দুটি কারখানাকে মর্ডানাইজেশন করার জন্য কেন্দ্রীয় সরকার যখন নিজস্ব উদ্যেগ গ্রহণের কথা বলছেন, সেই সময় ফাইল চুরি হয়ে গেল, আবার এও জানেন নিশ্চয় বেঙ্গলের উপর ভেগজ শিল্পকে পুরোপুরি নির্ভর করতে হয়। এইটা দেখার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** নট প্রেজেন্ট।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্যার, আমরা প্রতিদিন আপনার মাধ্যমে মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার প্রতিদিন যে সমস্ত ঘটনা আমরা এখানে বলি তার ব্যাপারে কোনও সুষ্ঠু মীমাংসা আমরা পাইনা। আজকে হাউসের শেষ দিন, আমরা নিজেদের কেন্দ্রে ফিরে যাব, সেখানে কি বলব, আমার বিধানসভা কেন্দ্র সবংয়ে আজকে সমস্ত উন্নয়ন বন্ধ হয়ে আছে, রাস্তা হচ্ছে না, হাসপাতালে কাজ হচ্ছে না, চিকিৎসা হচ্ছে না, কলেজে অচলাবস্থা, আইন শৃঙ্খলার অবনতি ঘটেছে, দিনে দুপুরে ডাকাতি হচ্ছে, মানুষ খুন হচ্ছে, প্রশাসন নীরব। দ্রব্যমূল্য বৃদ্ধি এবং চারিদিকে একটা বিশৃঙ্খল অবস্থা। স্যার, যে সমস্ত বিষয়গুলি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়েদের গোচরে আনি, সেইগুলির ব্যাপারে আজ অবধী মন্ত্রীদের কোনও বিভাগ থেকে সঠিকভাবে কাজ করছে না। আজকে হাউসের শেষ দিন কোনও মিনিস্টার উপস্থিত নেই, আমরা ফিরে যাব আমাদের এলাকায় কিন্তু সেখানে গিয়ে কি উত্তর দেব আমরা?

(এই সময়ে মাইক বন্ধ হয়ে যায়)

[3-10 — 3-20 P.M.]

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের সিনেমা হলের মালিকেরা সিক্স (৬ই) জুলাই থেকে পশ্চিমবঙ্গের সমস্ত সিনেমা হল বন্ধ করে দেবার হুমকি দিয়েছেন। এই হুমকিতে তাঁরা চেষ্টা করছেন সরকারের কাছ থেকে আরো কনসেশন নেবার জন্য। এই হুমকি কার্যকর হলে এই রাজ্যের অর্থনীতির উপর ভীষণভাবে আঘাত হানবে। মালিকদের দাবি হচ্ছে যে, ওঁদের উপর কোনও রকম সরকারি নিয়ন্ত্রণ থাকবে না, কোনও রকম সরকারি কর দেবেন না, সিনেমা কর্মচারীদের দায়-দায়িত্ব নেবেন না। আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি, এই ব্যাপারটা অবিলম্বে দেখা হোক বিষয়টা। সিনেমা হলের কর্মচরীরা মালিকদের এই অপচেষ্টার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছেন।

**শ্রী দুর্গা টুডু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তফশিলি জাতি, উপজাতি কল্যাণ দপ্তরের মন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। তফশিলি জাতি এবং উপজাতি ছাত্র-ছাত্রীরা বর্তমানে মাসে স্টাইপেন্ড না পাবার ফলে তাঁদের এই টাকা বাড়ির থেকে দিতে হচ্ছে, যার ফলে ছাত্র ছাত্রীরা বাধ্য হয়ে তাঁদের পড়াশোনা ছেড়ে দিতে হচ্ছে। সেজন্য ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে আমার আবেদন যাতে তফশিলি জাতি এবং উপজাতি ছাত্র-ছাত্রীরা পড়াশোনার সুযোগ থেকে বঞ্চিত না হয় তার দিকে দৃষ্টি রাখবেন এবং এই ব্যাপারে আমি ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নিতাইচরণ আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ, আপনি অবগত আছেন কয়েকমাস আগে উলুবেড়িয়ায় গঙ্গার যে ভাঙ্গন হয়েছিল সেই ভাঙ্গনের ফলে উলুবেড়িয়া টাউন পর্যন্ত বিপর্যস্ত হয়েছিল এবং সেটার কিছু সংস্কার হলেও পুনরায় তার ভাঙ্গন দেখা দিয়েছে। এক্ষুণি যদি তার জন্য ব্যবস্থা অবলম্বন না করা হয় তাহলে উলুবেড়িয়া শহর ক্ষতিগ্রস্ত হবে। এ ভিন্ন রুপনারায়ণ নদীর চারকাটা পুকুর এরিয়া সেখানে ভাঙ্গন দেখা দিয়েছে। একে রোধ করতে না পারলে দক্ষিণ পূর্ব রেল ক্ষতিগ্রস্ত হবে এবং যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যাবে। পুড়সুড়ি অঞ্চলেও ভাঙ্গন দেখা দিয়েছে। ১০০ বাড়ি জলের মধ্যে ডুবে গেছে। ১০০০ বিঘা জমি নষ্ট হয়ে গেছে। এই দিকে দৃষ্টি দেওয়া দরকার। এরপরে রুপনারায়ণ নদীর ধারে প্রায় ৪০০০ বিঘা জমি নষ্ট হয়ে গেছে। কৃষকরা অত্যন্ত ক্ষতিগ্রস্ত। সেখানে ভাঙ্গন রোধ করবার কোনও চেষ্টা করা হয়নি। সেজন্য এই কয়েকটি বিষয় আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এবং যাতে বর্ষার আগে অন্তত এর কাজ শুরু করা যায় তার দিকে লক্ষ্য রাখবেন, আপনাকে এই আবেদন।

**শ্রী উপেন কিসকু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলায় সারেঙ্গী গ্রামের অধীনে, যে দুটি গ্রাম পঞ্চায়েত আছে, সেই গ্রাম পঞ্চায়েতে বিদ্যুতের খুঁটিপোতা হয়েছে এবং সেখানে ২৫০ টা স্যালো টিউবয়েল ও আর. এল. আই-এর জন্য কৃষকদের টাকা জমা দিতে বলা হয়েছে, কিন্তু এখনো সেখানে বিদ্যুৎতের সংযোগ দেওয়া হয়নি। এর ফলে কৃষদের প্রচন্ড হয়রান হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে সত্বর ঐ গ্রামে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়, তার ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী অনন্ত সোরেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার উড়িষ্যা সীমান্তের কাছে অবস্থিত নয়াগ্রাম এলাকায় স্বাধীনতার ৪৩ বছর পরেও সেখানকার মানুষ বিদ্যুতের আলো দেখতে পায়নি। সীমান্তের ওপারের গ্রামগুলিতে আলো পৌছে গেছে, আগেকার কংগ্রেস সরকার বিদ্যুৎ সরবরাহের আশ্বাস দিয়েছিলেন, কিন্তু এখনো পর্যন্ত নয়াগ্রাম ব্লকে বিদ্যুৎ পৌছাইনি। আমি ঐখানে অবিলম্বে বিদ্যুৎ পৌছানোর দাবি রাখছি এবং অবিলম্বে যাতে বিদ্যুৎ পৌছানো যায় তার জন্য ব্যবস্থা গ্রহণ করতে বলছি, দরকার হলে উড়িষ্যা সরকারের সঙ্গে যাতে আলোচনা করা হয়, এই জন্য পুনরায় বিদ্যুৎ মন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মিঃ স্পিকার স্যার, আপনি জানেন যে গ্রামে গ্রামে আই. সি. ডি. এস যে প্রকল্প আছে, সেখানে শিশুদের পুষ্টিকর খাদ্য সরবরাহ করা হয়। এই পুষ্টিকর খাদ্যের মধ্যে গম, মুড়ি, ভুট্টা, পাউরুটি ইত্যাদি দেওয়া হয়, এই খাদ্য সব সময় সরবরাহ করা হয় না এবং যা সরবহার করা হয় তার মধ্যে মুড়িপোকা ও ঘোড়াপোকা থাকে। এই আই. সি. ডি. এস প্রকল্পে শিশুদের যাতে পরিষ্কার খাদ্য সরবরাহ করা হয়, তার জন্য আপনার মাধ্যমে সোসাল ওয়েলফেয়ার মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী রামপদ মান্ডি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রীসভার একটা বিষয়ের ওপর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে-এই বছরটা বিপ্লবী ক্ষুদিরাম বসুর জন্ম শতবার্ষিকী।

আমরা বিধানসভা এলাকা, বাঁকুড়া জেলায় ছেঁদপাথর বলে একটা জায়গা আছে, এই জায়গাটা, দুটি দিক থেকে বিখ্যাত। এখানে উলফার্ম ও ট্যাংস্টোন পাওয়া যায় তাছাড়া ওখানে একটা পার্ক আছে, কিন্তু এখন পার্কটা নষ্ট হয়ে গেছে। পার্কটা স্থায়ীভাবে রক্ষণাবেক্ষণ করে, ঐ পার্কের নাম শহীদ ক্ষুদিরাম বসুর নামে করার জন্য, আমি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নীহারকুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করবার জন্য আমি উল্লেখ করছি। সারা ভারতে সমবায় ব্যাঙ্ক ফেডারেশনের কর্মচারীরা ও ফেডারেশনের সদস্যরা কেন্দ্রীয় অর্থমন্ত্রীর কাছে ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ককে ব্যাঙ্ক রেগুলেশন অ্যাক্টের আওতায় নিয়ে আসার জন্য আন্দোলন শুরু করছে। এই ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক আমাদের কৃষিক্ষেত্রে দীর্ঘদিন ধরে উল্লেখযোগ্য কাজ করে আসছে এবং এদের অর্থের একমাত্র সোর্স হচ্ছে ন্যাবার্ড। কিন্তু ন্যাবার্ড চাহিদামতো টাকা দিতে পারে না তার জন্য তাদের অর্থ সংকট হচ্ছে। ফলে যাতে এরা সাধারণ মানুষের কাছ থেকে আমানত গ্রহণ করতে পারেন তাহলে আর্থিক সংকট দূর হবে এবং আমাদের কৃষিক্ষেত্রে যে চাহিদা সেটা মেটাতে সক্ষম হবে। এই কারণে পশ্চিমবঙ্গ সরকার যাতে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করে যেন এই ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ককে, ব্যাঙ্ক রেগুলেশন অ্যাকটের আওতায় আনা যায়, তার জন্য সচেষ্ট হন, এই ব্যাপারে অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[3-20 — 3-30 P.M.]

**শ্রী তপন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী এবং রাজ্যসরকারের দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যসরকার বিভিন্ন সময়ে বিভিন্ন মণিষীর, সাহিত্যিকদের সাহিত্য সুলভ মূল্যে প্রকাশ করেন। মুন্সী প্রেম চাঁদ এর সাহিত্য সম্বন্ধে আমরা সকলেই একমত। এই ব্যাপারে আমার অনুরোধ রাজ্যসরকারের তথ্য ও সংস্কৃতি দপ্তর যেন মুন্সী প্রেম চাঁদের সাহিত্য সুলভ মূল্যে প্রকাশের ব্যবস্থা করেন।

**শ্রী সন্তোষকুমার সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে স্থানীয় শাসন এবং নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের নদীয়া জেলার বেথুয়াডহরি একটা গুরুত্বপূর্ণ ব্যবসা কেন্দ্র। নাকাশিপাড়া ব্লক কেন্দ্র স্থল হবার জন্য ওখানে অনেক স্কুল, কলেজ, সরকারি অফিস আছে, এছাড়া বিভিন্ন ব্যবসায়ী প্রতিষ্ঠান, রেগুলেটেড মার্কেট কমিটির গোডাউন, জে সি আই-এর গোডাউন, থানা কো-অপারেটিভ সোসাইটির গোডাউন এবং বড় বড় ব্যবসায়ী প্রতিষ্ঠান ওখানে আছে। বেথুয়াডহরিকে ঘিরে বেশ ছোট বড় গঞ্জ আছে। এই বেথুয়াডহরিতে আগুন লাগলে ৩০ কি.মি. দূরে কৃষ্ণনগর শহর থেকে ফায়ার ব্রিগেডকে আসতে হয়। এই রকম গুরুত্বপূর্ণ স্থানে যাতে ফায়ার ব্রিগেড স্টেশন অবিলম্বে স্থাপন করা হয় তারজন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অবগতির জন্য বলছি যে পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে বিভিন্ন অফিসগুলিতে মাস্টার রোলের কিছু কিছু কর্মচারী আছে সমগ্র পশ্চিমবঙ্গে। আমরা জানি, যে ১৮০ দিন বা ২৪০ দিন যদি কেউ কাজ করে তাহলে তাকে সরকারি কর্মচারী রূপে গণ্য করা হয়। এরা ৩/৪/৫/১০ বছর কাজ করছে, কিন্তু এদের

সরকারি কর্মচারী রূপে গণ্য করা হয় না, কংগ্রেস যুগে হয়নি, এযুগেও হয়নি, সরকার পরিবর্তন হওয়া সত্বেও এরা একই জায়গায় দাঁড়িয়ে আছে। রাইটার্স বিল্ডিংসে মন্ত্রীর ঘরে লোক নিলে তারা যদি সরকারি কর্মচারী হয় তাহলে এদের কেন সরকারি রূপে গণ্য করা হবে না? তাই সরকারের কাছে দাবি করছি তাদের সরকারি কর্মচারী রূপে গণ্য করা হোক।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আজকে বিধান সভার শেষ দিনে আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে অবস্থিত এবং সারা পশ্চিমবঙ্গের উর্দুভাষী মুসলমানদের একটা সমস্যা নিয়ে আপনার কাছে বলছি। আপনার কাছে এই হাউসে বার বার বলেছি যে আমার কেন্দ্রে হাজি মহম্মদ মহসীন সরকারে উর্দু অ্যাকাডেমির ভিত্তি প্রস্তর মুখ্যমন্ত্রী স্থাপন করেছিলেন ১৯৮৪ সালে। আজ ১৯৯০ সাল হয়ে গেল, সেই ভিত্তি প্রস্তরের উপর কুকুরে প্রস্রাব করছে এই অভিযোগ আমি আগেও করেছি। গত লোকসভার নির্বাচনের কাজ অতিক্রান্ত হবার পরই সেই কাজ বন্ধ হয়ে গেছে। উর্দু অ্যাকাডেমি সম্বন্ধে এবারের বাজেটে আমি বার বার বলেছি যে এখানে বাংলা অ্যাকাডেমি, হিন্দি অ্যাকাডেমি নিয়ে আলোচনা হয়েছে, উর্দু অ্যাকাডেমি নিয়ে আলোচনা হোক, উর্দুকে আসানসোল, ইসলামপুর মহকুমা এবং কলকাতার বুকে দ্বিতীয় ভাষা হিসাবে স্বীকৃতি দেওয়া হোক যেখানে উর্দু ভাষায় ১০ পার্সেন্টের বেশি লোক কথা বলে থাকে।

এই বিষয় সম্পর্কে রাজ্য সরকারের ঔদাসিন্য দেখা যাচ্ছে উর্দু ভাষা অত্যন্ত মিষ্টি ভাষা। এই ভাষা সম্পর্কে শুধু এই সম্প্রদায়ভুক্ত মানুষ নয়, দেশের সমস্ত সম্প্রদায়ভুক্ত মানুষের যথেষ্ট সম্মান ও শ্রদ্ধা আছে সেই ভাষার প্রতি অমর্যাদা, হচ্ছে। এই বিষয়ে রাজ্য সরকারকে আরো গুরুত্বের সঙ্গে নজর দিতে আমি অনুরোধ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ বিশ্বাস ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী দেবসরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগেও আমি এই বিষয়টি নিয়ে বলেছি, আজও আবার বলছি এবং যতদিন বিধানসভার সদস্য থাকব, ততদিন বলে যাব। এই বিষয়ে কোনও কাজই হচ্ছে না। আপনি জানেন নদীয়া জেলার পলাশি একটি ঐতিহাসিক জায়গা। সেখানকার জনসাধারণ দাবি করছেন যে, সেখানে একটি সরকারি পর্যটন কেন্দ্র গড়ে তোলা হোক। সেখানে বহু পর্যটক যায়। বিশেষ করে বিদেশি পর্যটকরা সেখানে যায়। কিন্তু সেখানে তাদের থাকার কোনও ব্যবস্থা নেই। এটা একটা ঐতিহাসিক জায়গা। অনেক জায়গায় পর্যটন কেন্দ্র রয়েছে। তাই আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, ঐতিহাসিক পলাশিতে একটি পর্যটন কেন্দ্র অবিলম্বে নির্মাণ করার ব্যবস্থা করা হোক।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের খবরের কাগজে দেখলাম বর্তমান পশ্চিমবঙ্গের কৃষি মন্ত্রী মাননীয় কমল কান্তি গুহ মহাশয় অভিযোগ করেছেন আগামী পৌরসভার নির্বাচনগুলিতে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি রিগিং করবে। এছাড়া তিনি আরো বলেছেন যে ইতিপূর্বেও ওরা এইভাবে রিগিং করেছে। তাই অবিলম্বে তিনি তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের দাবি করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরাও শঙ্কিত—কি ভয়ংকর অভিযোগ। এই বামফ্রন্ট মন্ত্রীসভার একজন মন্ত্রী করেছেন এবং তিনি বলেছেন ইতিপূর্বেও মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এইভাবে রিগিং করেছে। রিগিং করে যে জিতেছে আজকে এটার

প্রমাণ হয়ে গেছে। আমরা বার বার বলেছি যে, পশ্চিমবঙ্গে নির্বাচন অবাধ হয় না। আমরা বলেছি পশ্চিমবঙ্গে সুষ্ঠু নির্বাচন হয় না। বামফ্রন্ট মন্ত্রীসভার যৌথ দায়িত্বে যারা আছেন, তাদের কাছে অভিযোগ জানাব না তো কার কাছে অভিযোগ জানাব? সেই যৌথ দায়িত্বে থাকা সত্ত্বেও তারাই আজকে এই অভিযোগ তুলেছেন। আমি তাই বামফ্রন্ট সরকারের স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন করি যে, পশ্চিমবঙ্গে আগামীদিনে যে পৌরসভাগুলির নির্বাচন হবে সেইগুলি অবাধ হবে না, সুষ্ঠু হবে না। এই যদি অবস্থা হয় তাহলে আমরা কেমন করে বিশ্বাস করি যে, আগামী নির্বাচনে জণগনের রায় প্রতিফলিত হবে? কমল কান্তি গুহ মহাশয়-এর বক্তৃতার সূত্র ধরে আমি বলতে চাই যে, বিগত দিনে লোকসভার যে নির্বাচন হয়েছে, পঞ্চায়েতের যে নির্বাচন হয়েছে, বিধানসভার নির্বাচন হয়েছে তা রিগিং-এর মাধ্যমেই হয়েছে এবং অত্যন্ত সুপরিকল্পিত ভাবে রিগিং করে পশ্চিমবঙ্গের গণতন্ত্রকে ধ্বংস করা হয়েছে। আজকে গণতন্ত্রকে ধ্বংস করার জন্য মার্কবাদী কমউনিস্ট পার্টি এই পথের আশ্রয় নিয়েছে। আমি তাই আপনার মাধ্যমে অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করার দাবি জানাচ্ছি গণতন্ত্রের স্বার্থে এবং অবাধ নির্বাচনের স্বার্থে। কমলবাবু যে কথা বলেছেন, আমিও সেই কথার সূত্র ধরে বলতে চাই যে, অবিলম্বে নৈতিক যৌথ দায়িত্ব নিয়ে পশ্চিমবঙ্গের মানুষকে তাদের গণতান্ত্রিক অধিকার থেকে বঞ্চিত করার জন্য এই মন্ত্রীসভা পদত্যাগ করবে। কারণ যে মন্ত্রীসভা অবাধ, সুষ্ঠু নির্বাচন দিতে পারে না, যে মন্ত্রীসভা রিগিং-এর মাধ্যমে পশ্চিমবঙ্গের গণতন্ত্রকে ধ্বংস করতে চায় আমি তাদের বিরুদ্ধে আপনার কাছে দেশের জণগনের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী মাধবেন্দ্র মহান্ত ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করতে চাই। রামনগর কেন্দ্রের মধ্যে দিঘা হচ্ছে একটি উল্লেখযোগ্য পর্যটনকেন্দ্র। এটা ভারত তথা বিশ্বের দৃষ্টি আকর্ষণ করেছে। এই দিঘা বর্তমানে ১১ টি মৌজা নিয়ে গঠিত। ৫ কিলোমিটার দীর্ঘ এবং হাফ কিলোমিটার চওড়া। বর্তমানে দিঘাতে ভয়ংকর জলরোস শুরু হয়েছে- ক্ষয়ে যাচ্ছে দিঘা। বোল্ডার পিচিং করে রাজ্য সরকার দিঘাকে বাঁচাবার চেষ্টা করছে। কিন্তু তা সত্বেও ক্ষয় বন্ধ করা যাচ্ছে না। এই কাজ আরো ব্যাপক ভাবে করা দরকার।

[3-30 — 4-00 P.M.]

হোটেল সি হকের পাশে যে আনপ্রটেকটেড এলাকা রয়েছে সে ব্যাপারে অবিলম্বে দৃষ্টি দেওয়া দরকার এবং এরজন্য কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা দরকার। আমার যা খবর তাতে গতবার সেখানে ১৫ লক্ষের মতোন পর্যটক এসেছিলেন এবং তাদের সঙ্গে কথাবার্তা বলে আমি যা জেনেছি তা হচ্ছে, সেখানে দীর্ঘদিন ধরে রেল লাইনের যে অভাব আছে অবিলম্বে সে ব্যাপারে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা দরকার যাতে তাড়াতাড়ি সেটা হয় এবং ভালোভাবে টি. ভি দেখার জন্য একটি টি. ভি সেন্টার করা দরকার। তাছাড়া পর্যটকের যদি কপালকুন্ডলা খ্যাত রতনপুর, দরিয়াপুর, ধর্মপ্রাণ মানুষের জন্য চন্দনেশ্বর মন্দির, স্বাধীনতা আন্দোলনের পীঠস্থান যে অঞ্চল লবণ সত্যগ্রহীদের রক্তে রঞ্জিত হয়েছিল, সেইসব স্থান পরিদর্শনের যদি ব্যবস্থা থাকে তাহলে ভাল হয়। তা ছাড়া বৃটিশ আমলের

সরকার নানান ঘটনার বিখ্যাত স্থানগুলি পর্যটকদের দেখানো যেতে পারে। এইসব ব্যবস্থা করার জন্য আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে আপনি অনুগ্রহ করে বলবার সুযোগ দিয়েছেন বলে প্রথমেই আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। স্যার, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে মালদহ একটি বন্যা প্রবণ এলাকা এবং প্রতি বছরের মতোন এবারেও সেখানে বন্যা হওয়ার আশঙ্কা আছে কারণ নদীগুলিতে এখন থেকেই জল বাড়তে আরম্ভ করেছে। মালদহে যে খাদ্যের গো-ডাউন আছে তারমধ্যে দুটি গোডাউন এক বছর ধরে বন্ধ এবং একমাত্র মঙ্গলবার সারা মালদহ জেলাতে খাদ্য সরবরাহ করা হয়। সেদিন বন্যার মিটিং-এ গিয়ে শুনতে পেলাম যে লেবার ট্রাবেলের জন্য যেটা খোলা আছে সেটাও বন্ধ হতে চলেছে। মালদহে যদি গোডাউন বন্ধ হয়ে যায় তাহলে বালুরঘাট থেকে খাদ্য আনতে হবে ফলে বন্যার সময় খাদ্য সরবরাহ করা যাবে না। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ, অবিলম্বে যাতে সামসি এবং হরিশচন্দ্রপুরের গোডাউন চালু হয় তার ব্যবস্থা করুন অন্যথায় বন্যার সময় বহু লোক অনাহারে থাকবে। আজকেই আমাদের বাজেট অধিবেশনের শেষ দিন, আজকে আমি এ ব্যাপারে আপনাকে সতর্ক করার জন্য বিষয়টি উত্থাপন করলাম।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশ লক আপে পিটিয়ে মারার লোমহর্ষক ঘটনার কথা প্রতিটি সংবাদপত্রে আপনি দেখেছেন এবং সে সম্পর্কে হাইকোর্ট রায় দিয়েছেন। গোলাবাড়ি থানার লক আপে গত ১৯৮০ সালে ২৬ তারিখে কমল ঠাকুর বলে একজন রেলের কর্মচারীকে পিটিয়ে মারার জন্য ১০ বছর বাদে মাননীয় হাইকোর্ট শাস্তি দিলেন। ও.সি., দুজন কনস্টেবল, এস. আই. তাদের জেল হল ৭ বছরের। এযাবত স্যার, এটা দেখা যায়নি, এটা একটা ইতিহাস। হাইকোর্টের বিচারে এই রায় হল। স্যার, ১০ বছর আগে আমার এলাকায় গোলাবাড়ি থানা এলাকায় কমল ঠাকুরকে ধরা হল। গোলাবাড়ি থানার সংশ্লিষ্ট অফিসাররা তাকে ধরলেন এবং রাত্রে নিয়ে গিয়ে তার উপর অমানুষিক অত্যাচার করলেন। সারা গায়ে তার সিগারেটের ছেঁকা দেওয়া হল, তার তলপেটে লাথি মারা হল। ভোরবেলা সে যখন মৃত অবস্থায় পড়ে আছে লক আপে আমি নিজে গিয়ে দেখেছি। তারপর কেস দেবার জন্য তাকে নিয়ে যাওয়া হল হাওড়া জেনারেল হাসপাতালে মৃত অবস্থায়। স্যার, তার বৃদ্ধ পিতা ৭০/৭৫ বছর বয়স তিনি দরজায় দরজায় ঘুরেছেন বিচারের জন্য। হাওড়ার এস. পি., হাওড়ার ডি. এম. মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর কাছে সেই বৃদ্ধ পিতা বিচার চেয়েছেন এই বলে যে আমার ছেলেকে থানার লক আপে পিটিয়ে মারা হয়েছে আপনারা বিচার করুন। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতা, মাননীয় জ্যোতিবাবু, তিনি রজনী দলুই এর আমি এনেছি স্যার, স্টেটমেন্ট, রজনী দলুই তখন বিধানসভার সদস্য ছিল, ৩রা মার্চ '৮০ সালে কলিং অ্যাটেনশন দিয়েছিলেন- কলিং অ্যাটেনশন দিয়েছিলেন রজনীবাবু এই কমল ঠাকুরের মৃত্যুতে। স্যার যে স্টেটমেন্ট মাননীয় মুখ্যমন্ত্রী এখানে করেছেন সেটা শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে পুলিশ কিভাবে সাজিয়ে সেই স্টেটমেন্ট মাননীয় মুখ্যমন্ত্রীকে দিয়ে বিধানসভায় পড়িয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রী

আজকে এখানে নেই, তিনি থানায় গিয়েছেন, আপনি বলেছেন যে যাঁর বিরুদ্ধে প্রিভিলেজ আনতে হবে তাকে আগে নোটিশ দিতে হবে, আগামী বিধানসভার অধিবেশনে আমি দেখবো খতিয়ে যে মাননীয় মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে হাউসকে মিসলিড করার জন্য কোনও প্রিভিলেজ আনা যায় কিনা। স্যার, তাকে দিয়ে পড়ানো হয়েছে যে ছেলেটি-পুলিশ যখন চেস করে তখন তিন তলার ছাদ থেকে পড়ে যায় এবং সে বাধা পায়, তারপর তাকে নিয়ে যাওয়া হয়েছিল হাওড়া হাসপাতালে। স্যার, আপনাকে একটা ছবি দেখাবো যে ছবিতে দেখা গেছে যে ছেলেটির মৃতদেহ গোলাবাড়ি থানার মধ্যে তোলা হয়েছে। তার গায়ে সিগারেটের ছ্যাঁকা দেওয়া হয়েছে, আঙ্গুল থেকে সরাসরি নখ তুলে দেওয়া হয়েছে, কান ফুটিয়ে দেওয়া হয়েছে এবং এই নিয়ে সেই গোলাবাড়ি এলাকাতে সন্ত্রাস সৃষ্টি করা হয়েছে। আজকে মহামান্য হাইকোর্ট সেই ও. সিকে জেল দিয়েছে। আপনি জানেন যে ৭০ দশকে কেরলার মুখ্যমন্ত্রী, করুনাকরন রাজন হত্যার মামলায় পদত্যাগ করেছিলেন। আজকে হাইকোর্টের রায়কে মেনে নিয়ে যেভাবে ছেলেটিকে লকআপে পিটিয়ে মারা হয়েছে তার জন্য পদত্যাগ করতেন। জ্যোতিবাবুর যদি বিবেক থাকতো, তার যদি আজকে লজ্জা থাকতো তাহলে তিনি বলতেন যে কমল ঠাকুরকে লক আপে পিটিয়ে মারার জন্য হাইকোর্ট যে রায় দিয়েছে, আমি সেই রায় মেনে নিয়ে পদত্যাগ করছি। রাইটার্স বিল্ডিং থেকে জ্যোতিবাবু বলতেন যে আমি গণতন্ত্র মানি, আমি সংবিধানকে শ্রদ্ধা করি, যখন কমল ঠাকুরকে এই রকম অমানুষিক ভাবে পিটিয়ে মারা হয়েছে, সেই ব্যাপারে হাইকোর্ট যে রায় দিয়েছে, আমি সেই রায় মেনে নিয়ে পদত্যাগ করছি। স্যার, আমি জানি এরা পদত্যাগ করবেন না। কারণ এরা ইতিহাসের লেখা থেকে শিক্ষা নেয়নি। এরা যদি ইতিহাসের শিক্ষা নিতো, এদের যদি লজ্জা থাকতো, সংবিধানের প্রতি যদি এদের শ্রদ্ধা থাকতো তাহলে দেখতাম যে আজকে জ্যোতিবাবু রাইটার্স ছেড়ে চলে যেতেন। স্যার, এই ঘটনা বিগত ১০ বছর ধরে ঘটেছে। আপনাকে আমি বলি, এই ছেলেটির বাবা যখন দিল্লীতে হোম সেক্রেটারির কাছে চিঠি দেয় যে আমি বিচার চাচ্ছি পশ্চিমবঙ্গের হোম ডিপার্টমেন্টের থেকে আমি বিচার পাচ্ছি না, আমকে বিচার দিন। ৫ই অক্টোবর, ১৯৮১ সালে সে চিঠি দিয়েছে। জয়েন্ট সেক্রেটারি গভর্নমেন্ট অব ইন্ডিয়া বলছে যে পশ্চিমবঙ্গ সরকারের হোম ডিপার্টমেন্ট থেকে আমাকে জানানো হয়েছে যে এ ছাদ থেকে পড়ে গিয়ে আহত হয়েছে, একে লকআপে পিটিয়ে মারা হয়নি। এর প্রতি যে অন্যায় করা হয়েছে, সেই অন্যায়ের বিচার করার জন্য দিনের পর দিন সেই বৃদ্ধ বাবা প্রতিটি দরজায় দরজায় ঘুরেছেন কিন্তু কোনও বিচার পাননি।

(এখন বিরতী। হাউস আবার ৪ টার সময়ে বসবে)।

[4-00 — 4-10 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভা শেষ হবে। আমি আপনার কাছে ২৪ পরগনার দুর্গত চাষী, এই প্রবল বর্ষণে যাদের একমাত্র দ্বিতীয় ফসল নষ্ট হয়ে গেছে, এই দ্বিতীয় ফসলের উপর যাদের উপজীবিকা নির্ভর করে, এই দ্বিতীয় ফসল হচ্ছে লঙ্কা তরমুজ এবং নানা রকম সবজী, এইসব ফসল বর্ষণে নষ্ট হয়ে গেছে। কারণ সুন্দরবনের অধিকাংশ জায়গায় সেকেন্ড ক্রপ হচ্ছে লঙ্কা এবং তরমুজ। আপনি জানেন সুন্দরবনের চাষীরা লঙ্কা বিক্রি করে অভাবের সময় সংসার চালায়, বিশেষ করে এবারে যারা

তরমুজ চাষ করেছিলেন, তারা ভীষণভাবে মার খেয়েছেন। সেই সমস্ত দুর্গত চাষীদের হয়ে একটা নিবেদন ওখানকার প্রাক্তন এম. পি., প্রফেসার মনোরঞ্জন হালদার, তিনি আমার কাছে একটা চিঠি পাঠিয়েছেন, তিনি বলেছেন মাননীয় স্পিকার মহাশয়কে সুন্দরবন এলাকার চাষীদের সম্পর্কে বলবেন। পাথর প্রতিমা, সেখানে দেড় হাজার জনের ক্ষতি হয়েছে এবং ১৭ লক্ষ টাকার সম্পত্তি নষ্ট হয়েছে। সাগর, নামখানা, মথুরাপুর এই সমস্ত এলাকার চাষীরা এস. ডি. ও.'র কাছে একটা দরখাস্ত করেছে, এই রকমভাবে কুলপি, মন্দির, বাজার, এই রকমভাবে ১৫ হাজার ৪০০ জন চাষীর ক্ষতি হয়েছে। এস. ডি. ও. অফিস থেকে যা হিসাব পেয়েছি, তাতে দেখা যাচ্ছে প্রায় এক কোটি টাকার মতো ফসলের ক্ষতি হয়েছে। আমি আপনাকে বলতে চাই, ক্যানিং, গোসাবা, কুলতলী, হাসনাবাদ, হিঙ্গলগঞ্জ, এইগুলো আলিপুর মহকুমার অন্তর্গত, সেখানে দু কোটি টাকার ফসল নষ্ট হয়েছে। আমি আপনার কাছে অনুরোধ করব, যে সমস্ত চাষীর দ্বিতীয় ফসল নষ্ট হয়েছে, তদের জন্য যেন খয়রাতি সাহায্যের ব্যবস্থা করা হয়, তাদের বাঁচার ব্যবস্থা করা হয়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। যে বিষয়টি ইতিপূর্বে উত্থাপিত হয়েছে, মাননীয় বিরোধী দলের সদস্য সৌগত রায় এবং সরকার পক্ষের সদস্য রবীন মণ্ডল মহাশয় উত্থাপন করেছিলেন কলকাতা দূরদর্শনের ভূমিকা নিয়ে, তাদের সংবাদ প্রচার এবং অন্যান্য অনুষ্ঠান সম্পর্কে এখানে বলা হয়েছে, আগেকার সরকার এর আমলে যেভাবে চলছিল, আজও তার ব্যতিক্রম ঘটেনি। যেটা সবচেয়ে দুর্ভাগ্যের বিষয়, সেটা হচ্ছে মাননীয় মুখ্যমন্ত্রী হ্যানয় গেছেন, তিনি ভারতবর্ষের প্রতিনিধি দলের নেতৃত্ব দিচ্ছেন। আগেকার আমলে, রাজীব গান্ধীর আমলে যখন কোনও ছোটখাট মন্ত্রীও বাইরে যেতেন যে দেশে যেতেন, সেই দেশে তার ভ্রমণ বৃত্তান্ত টি. ভিতে দেখানো হত। কিন্তু আজকে আমাদের মুখ্যমন্ত্রী ভারতবর্ষের প্রধানমন্ত্রীর বিকল্প হয়ে যাচ্ছেন কিন্তু দূরদর্শন থেকে তাঁর কোনও অনুষ্ঠান দেখানো হয়নি। একবার মাত্র দেখানো হয়েছিল। আমাদের মুখ্যমন্ত্রী একটা গুরুত্বপূর্ণ অনুষ্ঠানে যোগ দিতে গেছেন, হোচিমিন, যিনি আমাদের ভারতবর্ষের একজন বন্ধু ছিলেন বিশেষ করে পশ্চিমবাংলার সঙ্গে তাঁর একটা বিশেষ সম্পর্ক ছিল, সেখানে যে অনুষ্ঠান হচ্ছে, সেটা টি. ভিতে দেখানো হচ্ছে না। ভিয়েতনামের আন্দোলনের সময়, সেই আন্দোলনের সমর্থনে পশ্চিমবাংলায়'ও বহু আন্দোলন হয়েছিল এবং তারমধ্যে দিয়ে একটা বন্ধুত্বপূর্ণ সম্পর্ক গড়ে উঠেছিল। স্বভাবতই ভারতবর্ষের মানুষ, বিশেষ করে পশ্চিমবাংলার মানুষ হ্যানয়ের সমস্ত অনুষ্ঠান দেখার জন্য উদগ্রীব ছিলেন। কিন্তু আমরা দেখলাম কলকাতা দূরদর্শন কেন্দ্র একদিন মাত্র সংবাদ পরিবেশন করলেন। হ্যানয়ে যে-সব উৎসব হচ্ছে সে-সব সম্পর্কে আমাদের একেবারে অন্ধকারে রেখে দিলেন। অথচ আমরা দেখেছি তৎকালীন কেন্দ্রীয় কংগ্রেসি সরকারের আমলে রাজীব গান্ধী থেকে শুরু করে ছোট, বড়, মাঝারি, যে কোনও কেন্দ্রীয় মন্ত্রী যখন কোনও বিদেশ সফরে গেছেন তখনই দূরদর্শন কর্তৃপক্ষ তাদের সফরের সমস্ত অনুষ্ঠান দেখিয়েছেন এবং তা আমাদের দেখতে হয়েছে। স্বভাবতই আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারকে অনুরোধ করছি, তারা এবিষয়ে কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট মন্ত্রীর বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করুন যাতে দূরদর্শন জনগণের চাহিদা মতো প্রচার কর্মসূচি গ্রহণ করে।

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বার্থে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি প্রাণীসম্পদ বিকাশ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন যে, পশ্চিমবাংলা পোলট্রি ডিম উৎপাদনে ভারতবর্ষে তৃতীয় স্থানে রয়েছে। অথচ আমাদের রাজ্যে মুরগির খাবার বা ফিডের যথেষ্ট অভাব আছে। চাষীদের বাজার থেকে ফিড কিনতে হয় এবং অধিকাংশ ফিডেই ভেজাল থাকে। ফলে ভেজাল ফিড খেয়ে মুরগিরা রোগগ্রস্ত হয়ে মারা যায়, উৎপাদন ব্যাহত হয় এবং চাষীরা ক্ষতিগ্রস্ত হয়। তাই আমি মন্ত্রী মহাশয়কে বলছি যে, আমাদের সরকারি উদ্যোগে ফিড উৎপাদন করে চাষীদের মধ্যে সরবরাহ করা প্রয়োজন। এবিষয়ে সরকারের পক্ষ থেকে পরিকল্পনা গ্রহণ করা হলে ফিড সমস্যার সমাধান হবে এবং পোলট্রি ডিম উৎপাদনে পশ্চিমবাংলা ভারতবর্ষে প্রথম স্থান অধিকার করতে পারবে। সুতরাং এবিষয়ে উদ্যোগ গ্রহণ করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী ননীগোপাল মালাকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, হরিণঘাটা নির্বাচনী এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ-শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ইতিপূর্বে আমাদের হরিণঘাটায় কোনও কলেজ ছিল না। বামফ্রন্ট সরকার সেখানে একটি কলেজের অনুমোদন দিয়ে হরিণঘাটার সমস্ত মানুষের শ্রদ্ধা অর্জন করেছেন। কিন্তু সেই কলেজে বাণিজ্য এবং বিজ্ঞান বিভাগ না থাকার ফলে ওখানকার ছাত্র-ছাত্রীদের খুবই অসুবিধা হচ্ছে। সেই জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ-শিক্ষা মন্ত্রীর কাছে আবেদন করছি, অবিলম্বে হরিণঘাটা কলেজে বাণিজ্য বিভাগ এবং বিজ্ঞান বিভাগ খোলার ব্যবস্থা করুন।

**শ্রী এম. আনসারুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বারাষ্ট্রমন্ত্রী এবং পরিবহণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন রাজ্যের সমস্ত মেটাল রোডগুলির ওপর আজকাল অপ্রয়োজনীয় বাম্প তৈরি করা হয়েছে। একটা উদাহরণ দিলেই বুঝতে পারবেন, আমাদের জেলায়—হাওড়ায়—হাওড়া থেকে উদয়নারায়ণপুর পর্যন্ত ৪৬ কিলোমিটার রাস্তায় ৫৩টি বাম্প আছে। এর ফলে যানবাহনের ক্ষতি হচ্ছে। আমরা দেখছি এর ফলে আজকে বহু মানুষ স্পনডেলাইটিস রোগে আক্রান্ত হচ্ছে। কাজেই আপনার মাধ্যমে আমি মাননীয় পরিবহণমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি করছি, এই অপ্রয়োজনীয় বাম্পগুলি তুলে দেওয়া হোক।

[4-10 — 4-20 P.M.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি একটি বিষয়ে রাজ্য সরকারকে অভিনন্দন জানাতে চাই। গত দুদিন মেনসন না থাকার জন্য জানাতে পারিনি। এই রাজ্যের যুব সমাজের দীর্ঘদিনের দাবি ছিল যে, চাকরির দরখাস্তে পোস্টাল অর্ডার তুলে নেওয়া যায় তার জন্য উপযুক্ত উদ্যোগ নেবার প্রতিশ্রুতি দিয়ে নীতিগতভাবে দাবিটি মেনে নিয়েছেন। আমরা আশা করব গোটা দেশের ক্ষেত্রে এবং কেন্দ্রীয় সরকারের চাকুরির ক্ষেত্রে পোস্টাল অর্ডার তুলে নেবার জন্য, গোটা দেশে যেখানে সাড়ে ৩ কোটি শিক্ষিত বেকার এই রকম গরীব দেশে চাকরির ক্ষেত্রে পোস্টাল অর্ডারের প্রথা রাখাটা গণতান্ত্রিক, নীতি বিরুদ্ধ এই নিয়মটা যাতে গোটা দেশ থেকে তুলে দেওয়া হয় তার জন্য

পশ্চিমবঙ্গে যে ভূমিকা নিয়েছে এতে বাকি রাজ্যগুলি এবং কেন্দ্রীয় সরকার যাতে বুঝতে পারে সেজন্য আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে অনুরোধ রাখছি এবং এটা করার জন্য রাজ্য সরকারকে আবার অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এই হাউসে কলকাতা এবং সল্টলেকের জমি কিভাবে কিরকম বে-আইনিভাবে হস্তান্তরিত হচ্ছে এবং একশ্রেণীর অসাধু ব্যবসায়ীদের হাতে চলে গেছে। এই নিয়ে হাউসে বার বার বলেছিলাম। এর আগে আমি সল্টলেকের জমি কিভাবে বিলি হয়েছে তা নিয়ে হাউসে বলেছি, আজকে শুধু সল্টলেকের বিভিন্ন ব্লকের মধ্যে শুধুমাত্র আই. এ. ব্লক (সেক্টর তিন) এর জমির বে-আইনি হস্তান্তরের বিবরণ দিচ্ছি।

আই. এ ব্লকের জমি প্রায় ৭০ ভাগ স্পেশাল অ্যালটমেন্টে বর্তমান সরকারের অনুগামীদের মধ্যে বিলি করা হয়েছে। সেই অনুগামীরা সরকারি নির্ধারিত মূল্য জমি ক্রয় করে সব আইনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে প্রচুর উচ্চ মূল্য নিয়ম বহির্ভূতভাবে জমি হস্তান্তর করে চলেছে। যদিও মাননীয় বিভাগীয় মন্ত্রী ও মুখ্যমন্ত্রী মহোদয় গত বছর বিধানসভায় আপনাদের প্রশ্নোত্তরে বে-আইনি জমি হস্তান্তর বন্ধ করার কথা ঘোষণা করেছিলেন। বস্তুত অদ্যাবধি তা কার্যে রূপায়িত করতে সমর্থ হননি অনুগামীদের চাপের ফলে। জমির মালিকেরা নিম্নলিখিত বে-আইনিভাবে জমি হস্তান্তর করে চলেছে। বাড়ি তৈরির প্ল্যান জমির আসল মালিকের নামে ডিপার্টমেন্ট থেকে অ্যাপ্রুভ করাচ্ছে। ইলেক্ট্রিসিটি কানেকশন জমির আসল মালিকের নামে নেওয়া হচ্ছে। সল্ট লেক অথরিটি এ ব্যাপারে অবহিত হয়ে ও কমরেডদের চাপে ও ক্রেতাদের উপঢৌকনের কাছে মাথা নুইয়ে নীরব দর্শকের ভূমিকা পালন করে চলেছেন। টাকা-পয়সা লেনদেন এর পর ক্রেতা, জমির আসল মালিকের থেকে 'পাওয়ার অফ অ্যাটর্নি' নিয়ে এই বে-আইনি হস্তান্তরিত জমির উপর বাড়ি তৈরি করছে। অথচ বাড়ির প্ল্যান ও ইলেক্ট্রিক বিল আসল জমির মালিকের নামে থেকে যাচ্ছে। সবচেয়ে মজার ব্যাপার এই হস্তান্তরিত জমিগুলি অবাঙালী সম্প্রদায় ক্রয় করছে এবং তারা যেন বাঙালীদের কোণঠাসা করার ষড়যন্ত্রে লিপ্ত। আমি দু-একটি হস্তান্তরিত জমির প্লট নম্বর এখানে দিচ্ছি। আই. এ. ১৬, ও. পি. আগরওয়াল, আই. এ. ২০ জৈন আই. এ ২৩৪ এন কোঠারি, আই. এ. ২৩১। এই রকম লিস্ট আছে। অনেক বার আপনার মাধ্যমে আমি বলেছি গতবার হাউসিং আবাসন বাজেটে রিপ্লাই দেবার সময় মনানীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন সল্ট লেকের জমি হস্তান্তরিত করব, কিন্তু কিছুই করতে পারেন নি।

**শ্রী সাত্ত্বিক রায় ঃ** উপস্থিত নেই।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** (উপস্থিত নেই)

**শ্রী সুলতান আহমেদ ঃ** স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৬ই মে, হুগলি জেলার তেলেনী পাড়ার পাশে গোন্দল পাড়া জুট মিলের একটা মসজিদের জমিকে কেন্দ্র করে দাঙ্গা হয়। সেই দাঙ্গায় আর. এস. এস. বি. জে. পি. এবং বামফ্রন্ট সরকারের সাপোর্টে একজন কাউন্সিলার দাঁড়িয়েছিলেন। তিনি সেই দাঙ্গায় যোগ দেন। সেই দাঙ্গায় দুজন খুন হয়। সেখ আবদুল্লা গুরুতরভাবে আহত হয়ে হাসপাতালে ভর্তি হয়ে আছেন। এখন তিনি মৃত্যুর সঙ্গে লড়াই করছেন। আমরা এই হাউসে

ডিবেট করেছি এবং বলেছি যে, পশ্চিমবঙ্গে ফান্ডামেন্টলিস্টরা মাথা চাড়া দিয়ে উঠেছে। তারা এখানে শান্তি বিঘ্নিত করতে চাইছে। এখানে হুগলি জেলার মন্ত্রী প্রবীরবাবু আছেন। আজকে আপনি যদি এই বিধানসভা থেকে একটি টিম করে দেন এবং তিনি যদি সেই টিম নিয়ে তেলিনী পাড়ায় যান, দেখতে পাবেন ঐ ইন্ডাস্ট্রিয়াল টাউন ছেড়ে লোকজন সব পালিয়ে যাচ্ছে। আর. এস. এস. বি. জে.পি এবং বামফ্রন্টের একটি অংশ থেকে ওপেনলি সেখানে হামলা করা হয়েছে। মানুষজন সেখান ফিয়ার-সাইকোসিসে রয়েছেন।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। এই সেসনে এবং গত দুটি সেসনে মাননীয় সেচমন্ত্রী যে কথা ঘোষণা করেছিলেন এখনও তা কার্যকরি হয়নি। আমি ক্ষোভের সঙ্গে তাঁর কাছে আবেদন করব, বর্ষা এসে গেছে—আমার কনস্টিটিউএন্সি নন্দীগ্রাম। সেখানে হলদী নদীর দুই কিলোমটার এলাকা থ্রেটেন্ড হচ্ছে। মাননীয় সেচমন্ত্রী হাউসে দাঁড়িয়ে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, ঐ স্কীমটির জন্য ৮ থেকে ১০ লক্ষ টাকা ব্যয় হবে, স্কীমটি রেডি হয়ে গেছে এবং সেটা টেকনিক্যাল কমিটিতেও পাশ হয়ে গেছে। কিন্তু দেখা যাচ্ছে অনুমোদনটা আজও লালফিতার ফাইলে আটকে রয়েছে। কিন্তু জায়গাটা কোনও রকমে ধামাচাপা দেওয়া রয়েছে, যে কোনও মুহূর্তে ব্রেক করে যেতে পারে। সেটা হলে নন্দীপুর থানা এবং খেজুরী থানা ওয়াক-আউট হয়ে যাবে। জায়গাটা হলদিয়ার ঠিক উল্টো দিকে—বাশরীচক এবং দীনবন্ধুপুর। এই ব্যাপারে আবার মাননীয় সেচমন্ত্রীর কাছে ব্যবস্থা নেবার জন্য আবেদন করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এস. ই. বি.-র বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। বিদ্যুৎ মন্ত্রী সভায় উপস্থিত আছে। উনি ক্রমাগতভাবে অসত্য কথা এই হাউসের মধ্যে দিয়ে জানাচ্ছেন। আমি আপনাকে এই হাউসের মধ্যে দিয়ে জানাতে চাই, উনি যে কেবল অসত্য কথাই বলছেন তা নয়—এটা ওঁর অভ্যাস, কিন্তু সাধারণ মানুষকে উনি বিভ্রান্ত করছেন এবং এস. ই. বি.-র সংস্থাটিরও ক্ষতি করে দিচ্ছেন। এই ক্ষতির কোনও সীমা পরিসীমা নেই। আই. এন. টি. ইউ. সি.-র পক্ষ থেকে যে স্ট্রাইক করা হয়েছে তাতে একটি পয়সারও নতুন কোনও দাবি ছিল না। মেজর ইউনিয়নগুলি এই স্ট্রাইককে সমর্থনও করছে। এক্জিস্টিং বেনিফিটের ব্যাপারে দীপেন ঘোষের নেতৃত্বে যে কমিশন হয়েছিল তার সুপারিশ অনুযায়ী যারা প্রোডাকশনের সঙ্গে যুক্ত তাদের একটি ফুটো পয়সাও বাড়েনি, বরং এরিয়ার হাউস রেন্ট যেটা ছিল সেটা কেটে দেওয়া হয়েছে। আজকে এই ধর্মঘটকে 'সিটু' সমর্থন না করলেও অন্যান্য ট্রেড ইউনিয়নগুলি—ফরোয়ার্ড ব্লক, আর. এস. পির টি. ইউ. সি. সি. এবং ইউ. টি. ইউ. সি.-সহ অন্যান্য ট্রেড ইউনিয়নগুলি সমর্থন করেছে। একমাত্র 'সিটু' আইসোলেটেড হয়ে গেছে স্ট্রাইক থেকে। কোনও ম্যানেজমেন্ট, একচেটিয়া পুঁজিপতিরাও যে কথা বলে না সেক্ষেত্রে মন্ত্রী একটা প্রোভোকেটিভ বক্তব্য রেখেছেন। বলেছেন, পর্ষদের অন্তর্গত ইউনিয়নগুলির ৭০ পারসেন্ট কর্মী ধর্মঘটে অংশগ্রহণ করেননি। টি. ভির মাধ্যমেও তিনি এই বক্তব্য রেখেছেন। তাহলে ধরে নেওয়া যায় যে, ধর্মঘটের বাইরে ৭০ পারসেন্ট লোক থাকলেই এর উদ্বৃত্ত প্রোডাকশন হয়? কাজেই এর চেয়ে ভয়ঙ্কর বিবৃতি আর হতে পারে না। আমার কাছে ব্রেক আপের যে লিস্ট আছে তাতে অনুপস্থিতি আরও বেশি। উনি বিষয়টা মর্যাদার প্রশ্নে নিয়ে গেছেন ট্রেড ইউনিয়ন যারা করেন তাদের কাছে। গতকাল

ব্যান্ডেলে রেল কোম্পানির একটি ওয়াগন পড়ে গেলে রেল থেকে ক্রেন এনে সেটা তুলতে হয়।

তারফলে প্রায় ৮ লক্ষ টাকা রেলকে খেসারত দিতে হয়েছে। আজকে কি ভয়ঙ্কর অবস্থা—অফিসে উপস্থিতি জিরো, ঠিকাদারদের দিয়ে স্কিল্ড লেবারের কাজ জোর করে করাবার চেষ্টা করা হচ্ছে। এই সমস্তই হচ্ছে ঐ ট্রেজারি কেলেংকারির নায়িকা এবং মন্ত্রীর নির্দ্দেশে। আমাদের ইউনিয়ন থেকে যারা ধর্মঘট করছেন তারা সব জায়গাতেই ধর্মঘট করছেন তাদের ন্যায্য দাবির ভিত্তিতে। মোট ৪৩,০০০ বিদ্যুৎ কর্মচারীর মধ্যে মাত্র ৪,৮০০ কর্মচারী কাজে উপস্থিত ছিলেন। উত্তরবঙ্গের সি. আই. টি. ইউ.-এর রেকগনাইজড কর্মচারীরা মিটিং করে বলেছেন যে তারা এই ধর্মঘটে সামিল হবেন এবং আপনাকে জানিয়ে রাখছি যে তারা আপনাকে কোনও সহযোগিতা করবেন না। আজকে উপস্থিতির হার আরও কম।

[4-20 — 4-30 P.M.]

**শ্রী সুভাষ বসু :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় বিদ্যুৎমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখলাম যে বিদ্যুৎ কর্মীদের কংগ্রেস আমলে ৭৬ টাকা মাইনে থেকে ৯০০ টাকা মাইনে হয়েছে। বিদ্যুৎ কর্মীরা ৯০০ টাকা মিনিমাম বেতন পাচ্ছেন। আমরা দেখলাম কংগ্রেস ইউনিয়ন আই. এন. টি. ইউ. সি. একটা ধর্মঘটের নোটিশ দিলেন এবং তার পিছনে কিছু লোক হাওয়া লাগাচ্ছে। আমরা দেখলাম কালকে থেকে ধর্মঘট কল করলেন, কেউ কাজে যান নি কিন্তু সারা নদীয়া জেলায় বিদ্যুতের অবস্থা অনেক ভালো। অনেক অংশে সি. আই. টি. ইউ ইউনিয়নের যারা সদস্য তারা অতন্দ্র প্রহরীর মতো প্রতিদিন যেমন ডিউটি দেন, আজকেও সেই রকম ডিউটি দিচ্ছেন। এটা থেকে বোঝা যায় যে অতীতে কংগ্রেস স্যাবোটেজ করেছে এবং প্রতিদিনই স্যাবোটেজ করে, তা নাহলে প্রতিদিন এইভাবে লোডশেডিং কেন হবে? এই দুদিন বিদ্যুৎ উৎপাদন বেশি হচ্ছে, সাপ্লাই বেশি হচ্ছে, সেটা তাহলে কি করে সম্ভব? সেজন্য আজকে যারা নিষ্ঠার সঙ্গে কাজ করছেন, আমাদের এখান থেকে তাদের ধন্যবাদ জানানো উচিত। যারা প্রতিনিয়ত এই স্যাবোটেজ করে আসছে তাদের সম্পর্কে ভাবনা চিন্তা করার সময় এসেছে—আমি এই আবেদন মাননীয় মন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় সদস্য সুব্রতবাবু এখানে যেটা বললেন সেটা সত্য নয়। আমাদের এখানে ৩৬৯টি সাব-স্টেশনের সঙ্গে আমার যোগাযোগ হয়েছে। মাত্র ৫টি সাব-স্টেশনে ওদের সদস্যারা, তারা এত দায়িত্বজ্ঞানহীন যে সেগুলোকে অরক্ষিত হিসাবে রেখে চলে গিয়েছেন। আমাদের ইঞ্জিনিয়ার এবং অফিসাররা সেই সাব-স্টেশনগুলিকে ম্যানেজ করতে পেরেছেন। শুধু তাই নয়, ওরা এত দায়িত্বজ্ঞানহীন—ওরা ট্রেড ইউনিয়ন করেন—আমরা যে সমস্ত কলকারখানায় ধর্মঘট ডাকি তখন আমাদের 'এসেনশিয়াল' বলে একটা যে জায়গা থাকে, বয়লার যেখানে থাকে তাকে এসেনশিয়াল জায়গা বলে, সেটাকে ধর্মঘটের আওত্ত থেকে বাদ রাখি, কিন্তু ওরা সেই জায়গাটাকেও ধর্মঘটের আওতা থেকে বাদ রাখেন নি। এক দু'দিনের ধর্মঘট যদি হয়, সেই অল্প সময়ও যদি এটা চালানো না হয় তাহলে সেটার ক্ষতি হয়। ওরা এত দায়িত্বজ্ঞানহীন যে, যেটা এসেনশিয়াল বলে নির্দ্দিষ্ট আছে সেটাকে ধর্মঘটের আওতা থেকে বাদ দেন নি। এর পরেও কোলাঘাটে কোনও ধর্মঘট হয়নি। ব্যান্ডেল এবং সাঁওতালদির মধ্যে ব্যান্ডেলে ৬০

ভাগের বেশি এবং সাঁওতালদিতে ৫৫ ভাগের বেশি কর্মচারী উপস্থিত হয়েছেন, তারা কাজ করেছেন।

স্বাভাবিক উৎপাদন হচ্ছে, শুধু তাই নয় গতকাল সাধারণ যা উৎপাদন হয় তার থেকে ১১ মেগাওয়াট বেশি উৎপাদন হয়েছে। ওরা যে আন্দোলন করছে, ওদের নেতারা ওদের বিভ্রান্ত করার চেষ্টা করছে। গতকাল আমি বিদ্যুৎভবনে গিয়েছিলাম এবং গিয়ে সব দেখে এসেছি। এই বিরোধী নেতারা এমন অন্ধ রাজনীতি করছেন এবং হতশাগ্রস্ত হয়ে পড়েছেন যে ওদের উস্কানি দেবার চেষ্টা করছেন। সমস্ত ভারতবর্ষ আজ ওদের হাত থেকে চলে গেছে, কেবল ৩-৪টি রাজ্যে ক্ষমতা আছে। ফলে পাগলের মতো আন্দোলন করছে। সেখানে কর্মচারীদের নিম্নতম বেতন বেড়েছে ১৮০ টাকা থেকে ৬২৯ টাকা। ইঞ্জিনিয়ার এবং অফিসারদের বেড়েছে ৩০০ টাকা থেকে ২,৪০০ টাকা। এই যে বেতনক্রম বেড়েছে সেটা আমি গতকাল বলেছি। তবে সরকারি অফিসার এবং ইঞ্জিনিয়াররা যে বেতন পান তার থেকে বেশি হচ্ছে না। আগে পয়েন্টে ডিএ দেওয়া হোত, এখন পারসেন্টেজ ডিএ দেওয়া হয়। সুতরাং এটা ঠিক নয়। এইসব নেতারা হতাশাগ্রস্ত হয়ে বিদ্যুৎকর্মীদের বিভ্রান্তি করার চেষ্টা করছে। আজকে যারা ধর্মঘট করছেন তাদের একটি দল আমার সঙ্গে আজকে দেখা করতে এসেছিল। আমি তাদের বললাম, আসলেন নিশ্চয় দেখা করব কিন্তু ধর্মঘট করার আগে তো আসতে পারতেন।

(এ ভয়েস) ঃ কারা এসেছিল? ঃ

সংগ্রাম কমিটি এসেছিল। আমি তাদের বোঝালম আরও আগে ধর্মঘট করার আগে তো আসতে পারতেন, আমি বোঝাতে পারতাম। যাইহোক আমি তাদের সঙ্গে আলোচনা করেছি। আমি তাদের পরিস্কারভাবে বলেছি যে, বিদ্যুৎ পর্ষদের আর্থিক অবস্থা কি এবং কোনও যদি ভুল থাকে বা কোনও হিসাবে ভুল থাকে তাহলে সংশোধন করা হবে কিন্তু অর্থকরী বাড়ানো যাবে না। সেখানে ১৫ কোটি টাকা দেওয়া হচ্ছে, তাছাড়া এরিয়ার হিসাবে ১৮ কোটি টাকা দিতে হবে। সেখানে ৬০ কোটি টাকার লোকসান হচ্ছে এবং বিদ্যুৎ পর্ষদের আরও লোকসান হবে। বিদ্যুৎ গ্রামে গ্রামে চলে যাচ্ছে এবং সেখানে ৩৫ পয়সায় সেচে বিদ্যুৎ দিতে হবে। এই নেতারা হতাশাগ্রস্ত হয়ে বিদ্যুৎ কর্মীদের বিভ্রান্ত করার চেষ্টা করছে। তবে কয়েকটি সাব-স্টেশানে আই. এন. টি. ইউ. সি. কর্মীরা কাজ করছে এবং বিদ্যুৎভবনে ও কিছু কাজ করছেন। সুব্রতবাবু যদি পরিসংখ্যান চান তাহলে আমি নাম বলে দিতে পারব। হাওড়া সি. এল. ডি., সেখানে আই. এন. টি. ইউ সি কর্মীরা অত্যন্ত দায়িত্বজ্ঞানের পরিচয় দিয়েছে। এই দায়িত্বজ্ঞানের জন্য তাদের আমি অভিনন্দন জানাচ্ছি। তারা খুবই দায়িত্বজ্ঞানের পরিচয় দিয়েছে। সুতরাং এইসব হতাশাগ্রস্ত নেতারাই তাদের ধর্মঘট করার পরামর্শ দেন এবং সেই পরামর্শ নেবার জন্যেই তারা ধর্মঘট করে এবং বিভ্রান্ত হয়ে পড়ে। যাইহোক সহজেই এই বিভ্রান্তি কেটে যাবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, পশ্চিমবঙ্গের মানুষের দীর্ঘদিনের একটি দাবির কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে পজিটিভ রেসপন্স পাওয়া যাচ্ছে। কাজেই এই ক্ষেত্রে বিধানসভার পক্ষ থেকে স্বাগত জানিয়ে প্রথমেই এই বক্তব্য রাখব। আমি আপনার মাধ্যমে দু-একটি কথা বলতে চাই। দুদিন আগে আমরা ঐক্যমত নিয়ে কলকাতা যে গুরুত্বপূর্ণ নগর

হিসাবে গ্রহণ করার জন্য এই বিধানসভা থেকে একটি প্রস্তাব নিয়েছিলাম। আপনি নিশ্চয় দেখেছেন যে, কলকাতা পৌরসভার মেয়র ইন কাউন্সিলের সদস্যরা পশ্চিমবঙ্গ থেকে গিয়ে দিল্লীর এম. পিদের সাথে প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করেছেন। প্রধানমন্ত্রীর কাছে একটি দাবির সনদ পেশ করেছেন, তাতে কলকাতার উন্নয়নের জন্য ২৩০ কোটি টাকা চাওয়া হয়েছে।

[4-30 — 4-40 P.M.]

আপনি তো খবরটা রাখেন না, এইজন্য বলি ১,৮২৭ কোটি টাকার দাবি যখন আমরা রাজীব গান্ধীর সরকারের কাছে করেছিলাম তখন '৮৮ সালের আগস্ট মাসে। পরেতে ফার্স্ট ইনস্টলমেণ্ট হিসাবে ২৩০ কোটি টাকা আমরা চেয়েছিলাম। বর্তমান প্রধানমন্ত্রী তিনি ঘোষণা করেছেন—তিনি নীতিগতভাবে স্বীকার করেছেন—কলকাতা মহানগরীর ক্ষেত্রে দায়িত্ব আছে কেন্দ্রীয় সরকারের এবং তিনি প্রতিশ্রুতিও দিয়েছেন প্ল্যানিং কমিশনের টাকার মধ্যে এই বিষয়টি তিনি রাখবেন। চার্লস কোরিয়ান কমিটির সুপারিশও আছে কলকাতাকে জাতীয়করণ করার ব্যাপারে। তাই পশ্চিমবঙ্গের বিধানসভার পক্ষ থেকে এবং পশ্চিমবঙ্গের জনগণের পক্ষ থেকে এই ব্যাপারে ভি. পি. সিং-কে ধন্যবাদ জানানো উচিত বলে মনে করি।

**শ্রী বিনয়কৃষ্ণ বিশ্বাস ঃ** মিঃ স্পিকার স্যার, জনস্বার্থে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আমি উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়ার মধ্যে বগুলায় দেশ বিভাগের পরে ৫২ কি ৫৩ সালে হবে একটা কলেজ প্রতিষ্ঠিত হয়, কলেজের নাম হচ্ছে শ্রীকৃষ্ণ কলেজ। এই কলেজটি দীর্ঘদিন ধরে চলে আসছে, কিন্তু আজ পর্যন্ত সেখানে বিজ্ঞান বিভাগ খোলা হয়নি, সেখানে যাতে বিজ্ঞান বিভাগ খোলার ব্যবস্থা হয় তার জন্য উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** স্যার, তিন দিন চেষ্টা করার পরে আজকে সুযোগ দেওয়ায় আমি কৃতজ্ঞ। আমার বক্তব্য হল, যা আমি আগেও বলেছি শক্তিশালী প্রচার মাধ্যম হচ্ছে দু'টি, একটি হচ্ছে খবরের কাগজ আর একটি হচ্ছে দূরদর্শন। এখানে আবার দূরদর্শনের সমালোচনা করছি। এখানে যে সমস্ত বিষয়গুলি উল্লেখপর্বে উল্লেখ হয় সেইগুলি ঠিকমতো প্রচার হয় না। যদিও এ ব্যাপারে প্রফেসার রায়ের সঙ্গে আমার মতাবরোধ আছে—সেটা করলে ব্লাক আউট হয়ে যায়—কমরেড জয়ন্ত বিশ্বাস যেটা বলেছেন ভারতবর্ষের প্রতিনিধি হয়ে জ্যোতি বসু ভিয়েতনামে গেলেন কিন্তু এই বিষয়টিকে টি. ভি.-তে কোনওভাবে দেখানো হল না। এই ব্যাপারে আমি মনে করি এটা করা হচ্ছে ইচ্ছাকৃতভাবে এবং উদ্দেশ্য প্রণোদিতভাবে, এর আগেও কয়েকটি গুরুত্বপূর্ণ বিষয়ে যেমন শ্রীলঙ্কার প্রাক্তন প্রেসিডেন্ট ভারতবর্ষে এসেছিলেন সেটা দেখানো হয়নি, মাদার টেরেসার খবরটিও দেখানো হন না, হলদিয়া পেট্রো কেমিক্যালস নিয়ে প্রচার করা হল না, এই সমস্ত ব্যাপারে প্রাক্তন মন্ত্রী অজিত পাঁজা তিনি এখানে বীরেন শা নামে একজনকে বসিয়ে দিয়ে গেছেন, এইগুলি তিনিই করছেন, আমি এ ব্যাপারে তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতার মেডিকেল কলেজ হাসপাতালে জেনারেল এমার্জেন্সি ওয়ার্ডের স্টেরিলাইজিং মেশিন অকেজো হয়ে আছে ছুরি কাঁচি কলের জলে ধুয়ে অপারেশন করা হচ্ছে। জেনারেল

এমার্জেন্সি ওয়ার্ডে যেখানে এইডস রোগীর মতো পেসেন্টরা আছে বা যেখানে ডিসপোজাল সুইং ইনজেকশন ব্যবহার করতে হবে সেখানে দেখা যাচ্ছে যেটা দেওয়া হচ্ছে সেটা হয়ত ঐ ইঞ্জেকশন সিরিঞ্জটা ৫০০ পেসেন্টকে দেওয়া হচ্ছে, এর ফলে হেপাটাইটিস, জন্ডিস-র মতো মারাত্মক রোগ দেখা দিচ্ছে, এই রকম সংক্রামক ব্যাধিতে অনেকে আক্রান্ত হচ্ছে, এই বিষয়টি দেখার জন্য আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

(জিরো আওয়ার)

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় এবং কেন্দ্রীয় সরকারকে অভিনন্দন এবং ধন্যবাদ জানাচ্ছি। আপনি নিজেও গিয়েছিলেন পুরুলিয়া জেলাতে এবং দেখে এসেছেন জলের কষ্টের অবস্থা। আমার এলাকাতে পশ্চিম জার্মানীর সহযোগিতায় এবং সেন্ট্রাল গভর্নমেন্টের সহযোগিতায় ১৩ কোটি টাকার একটি পানীয় জলের স্কীম নেওয়া হয়েছে। গত ৩ দিন আগে ঠিক ঠাক করে গেছেন। আমার দাবি হচ্ছে যে পুরুলিয়া একটি ঐতিহাসিক জায়গা, আপনি এখানে জলের অবস্থাটা দেখবেন। এটার সাথে দাবি যুক্ত আছে আদ্রা, মধুবটী এবং আটরা এই সমস্ত জনবহুল এলাকাকে এই স্কীমের সাথে যুক্ত করা হয়, তার দাবি জানিয়ে আমি জনস্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভার শেষ দিন। ৬ মাস হয়ে গেলো কেন্দ্রে বন্ধু সরকার প্রতিষ্ঠিত হয়েছে। কিন্তু রাজ্যের কৃষক দরদী বামফ্রন্ট সরকার কৃষকদের কৃষিঋণের ব্যাপারে একটা মীমাংসার প্রশ্নে আসতে পারলেন না। পশ্চিমবঙ্গের ৩৮ হাজার গ্রামে লক্ষ লক্ষ কৃষকদের কৃষিঋণ মুকুব করা হবে কি হবে না। আজকে ব্যাঙ্কগুলির কৃষিঋণ, সমবায় সমিতির কৃষিঋণ, বোরো চাষের জন্য কৃষিঋণ, আমন চাষের জন্য তাঁদের কৃষিঋণ তাঁরা পেলোনা। উল্টে সমবায় দপ্তর থেকে কৃষকদের উপর জুলুম করা হয়েছে যে অবিলম্বে কৃষিঋণ ফেরত নিতে হবে। সামগ্রিকভাবে কৃষকরা এই দো টানার ফলে একটা পেষণের মধ্যে পড়েছে। আমি আপনার মাধ্যমে যেটা বলতে চাই সেটা অত্যন্ত গুরুতপূর্ণ বিষয়, আজকে দপ্তর এবং সমবায় দপ্তরের মধ্যে একটা ফয়সালা হওয়া দরকার। পশ্চিমবঙ্গের কৃষকদের কৃষিঋণ মুকুব করা হবে কি হবে না। সরকার পক্ষ থেকে বলে দেওয়া হোক এবং একটা ডেট ঠিক করে দেওয়া হোক যে, এই দিনের মধ্যে কৃষিঋণ হবে। এই ঘটনার ফলে আজকে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র, প্রান্তিক চাষীরা খুব সমস্যার মধ্যে পড়েছেন। জেলা পরিষদ থেকে নোটিশ জারি করা হচ্ছে। আজকে মুখ্যমন্ত্রীর নামে আবেদন বিলি করা হচ্ছে, সংবাদপত্রে বিজ্ঞাপন দেওয়া হচ্ছে। এবং এতে করে কৃষকদের মধ্যে বিরাট সংশয়ের সৃষ্টি হয়েছে। কাঁথিতে গিয়ে মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় সমবায় মন্ত্রীর মধ্যে প্রকাশ্যে একটা দ্বন্দ্ব বেঁধে গেলো। এই নিয়ে যে কৃষিঋণ মুকুব করা হবে কি হবে না। গত ৩ মাস ধরে বিধানসভায় এই নিয়ে প্রশ্ন তুলেছি, কিন্তু পরিষ্কার করে বলা হলো না কৃষকদের এই ১০,০০০ টাকা কৃষিঋণ মুকুব করা হবে কি হবে না। আমার মনে হয় এখানে যাঁরা গ্রামবাংলার সদস্য আছেন তাঁরাও একমত হবেন এবং এই কথা আমি দলীয় রাজনীতির উর্দ্ধে বলছি। আমি আপনার মাধ্যমে যেটা বলতে চাইছি, আজকে হাউসের শেষ দিন, আমাদের পক্ষ থেকেও সরকারকে বলা হোক। পশ্চিমবঙ্গের কৃষক সমাজে তাঁরা প্রবঞ্চনা করেছেন, তাঁরা প্রলোভন

দেখিয়েছেন এবং এটা নির্বাচনের আগে ব্যবহার করেছে। আজকে বামফ্রন্ট সরকার কেন এই বিষয়ে মূক ও বধিরের ভূমিকা পালন করছেন? কেন তাঁরা আজকে প্রকাশ্যে পশ্চিমবঙ্গের কৃষকদের হয়ে কিছু বলছেন না। আজকে কৃষিব্যবস্থা ভেঙ্গে পড়েছে। কৃষকরা মাথায় হাত দিয়ে বসেছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পিকার মহোদয়, সম্প্রতি সংবাদপত্রে দেখেছি যে নেতাজী সম্পর্কে আবার বিতর্ক উঠেছে। রেনকোজি মন্দির থেকে জাপানে তাঁর চিতাভস্ম আনবার ব্যাপারে তাঁর পরিবার থেকে আপত্তি উঠেছে। ইতিপূর্বে সলমারী আশ্রমের এক সাধুকে নিয়েও বিতর্ক হয়েছিল। সমর গুহ মহাশয় মাঝে মাঝে বিবৃতি দেন কাগজেও দেখি যে নেতাজী নাকি সোভিয়েত রাশিয়াতে আছেন। সাধারণ মানুষের মনে সংশয় আছে যে নেতাজী মারা গেছেন কি না। আমার বক্তব্য হচ্ছে এই, ভারতবর্ষের বিশেষ করে নেহেরু পরিবার তাঁরা ছিলেন নেতাজী বিরোধী। নেতাজী সম্পর্কে তদন্ত কমিশন হয়েছিলো তাতে মানুষের মনে প্রশ্ন আছে। কেন্দ্রে যে নতুন মন্ত্রিসভা আছে সেখানে বলা হোক নেতাজী সম্পর্কে তদন্ত কমিশন বসাতে এবং জানানো হোক যে নেতাজী বেঁচে আছেন কি নেই।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী অমর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের হাওড়া, হুগলি ও মেদিনীপুর জেলার হাজার পান চাষী পরিবার ও তাদের দুর্দশার কথা জানাতে চাই। আপনি জানেন, হাওড়া, হুগলি ও মেদনীপুর জেলা থেকে হাজার হাজার পানচাষী পশ্চিমবঙ্গের বাইরে পান পাঠায়। আপনাকে জানাতে চাই, স্যার সাউথ ইর্স্টার্ন রেলওয়ের ৫ আপ বোম্বে এক্সপ্রেসে ও ৩০ আপ সম্বলপুর এক্সপ্রেসে ব্রেক ভ্যান ও পার্সেল ভ্যান দেওয়া বনধ করে দিয়েছে। বাজারে যে পান বিক্রি হত ৫০ টাকা, ৬০ টাকা করে, আজ কৃষকরা সেই পান বাধ্য হয়ে ২০ টাকা, ২২ টাকা দরে বিক্রি করছে, এই রকম একটা দুর্বিষহ অবস্থা চলছে। গত শনিবার ও রবিবার, মেচেদা, হাওড়া, হুগলি ও মেদিনীপুর স্টেশনে অনেক পান এই জন্য নষ্ট হয়ে গেছে। এই পান চাষের ওপর কয়েক হাজার পরিবার নির্ভরশীল, তাই এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর দরকার হয় না, এই জন্য মাননীয় পরিষদীয় মন্ত্রী যদি সাউথ ইর্স্টার্ন রেলওয়ের জেনারেল ম্যানেজারের কাছে চিঠি লিখে অবিলম্বে ব্রেকভ্যান ও পার্সেল ভ্যান দেওয়ার কথা বলেন, তাহলে আমাদের পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলের পানচাষীরা বাঁচবে। পশ্চিমবঙ্গে পান অত্যন্ত উৎকর্ষ ফসল, কিন্তু কৃষকরা শ্রমের বিনিময়ে তাদের পানের ন্যায্য দাম পাচ্ছে না। আজকে সাউথ ইর্স্টান রেলের ম্যানেজমেন্ট চক্রান্ত করে এই ধরনের কাজ করছে এবং ব্রেকভ্যান ও পার্সেল ভ্যান অ্যালটমেন্ট করছে না। মাননীয় পরিষদীয় মন্ত্রী যদি জেনারেল ম্যানেজারের সঙ্গে কথা বলে, ৩০ আপ সম্বলপুর এক্সপ্রেসে ও ৫ আপ বোম্বে এক্সপ্রেসে, ব্রেকভ্যান ও পার্সেল ভ্যান অ্যালটমেন্ট করা যায়, তার ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর চিফ সেক্রেটারির কাছে বলতে চাই।

**মি স্পিকার :** মিঃ ভট্টাচার্য চিফ সেক্রেটারিকে বলা যায় না।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** ঠিক আছে, আপনার মাধ্যমে অস্থায়ী মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সোদপুরের কটন মিলে আজ এক ছটাকও তুলো নেই। কেন্দ্রে কংগ্রেস সরকার পরিবর্তন হওয়ার পর শ্রমিকরা আশা করেছিলেন যে অন্তত ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের প্রতি সরকার একটু দৃষ্টি দেবেন। কেন্দ্রে কংগ্রেস সরকারের পরিবর্তন হয়েছে, কিন্তু এই মিলের অবস্থার পরিবর্তন হয়নি, দিনে ১৫ পারসেন্টও কাজ হচ্ছে না। এই মিলে ৫০০-র মতো শ্রমিক কাজ করে। আজ বঙ্গশ্রী কটন মিলের অবস্থাও এক জায়গায় পৌঁচেছে, সেই মিলটাকে বিক্রি করার জন্য একটা চক্রান্ত শুরু হয়েছে। সুতরাং অবিলম্বে যাতে সোদপুর কটন মিল চালু হয় তার জন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আশা করছি এই বিষয়ে সরকার উদ্যোগ নেবেন। এবং বঙ্গশ্রী কটন মিলের জমি বিক্রি করার যে চক্রান্ত চলছে, এই বিষয়টাও আপনার দৃষ্টি আকর্ষণ করছি। যারা ম্যানেজমেন্টের লোক সেইসব লোকেরা কংগ্রেস আমলেও ছিল এবং এখনও আছে, সেইজন্য এই অবস্থা চলছে। যাতে ফ্যাকটরিগুলোতে তুলো সরবরাহ করা হয়, সেইজন্য আমি রাজ্যসরকারের মাধ্যমে, কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। উচ্চ পদস্থ অফিসারদের এই চক্রান্ত বন্ধ করার জন্য অবিলম্বে সোদপুর কটন মিলে তুলো পাঠাবার ব্যবস্থা করবেন, তারসাথে সাথে বঙ্গশ্রী কটন মিলের যে ১০০ বিঘা জমি ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন বিক্রি করতে চাইছে, সেই ব্যাপারে মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরীর দৃষ্টি আকর্ষণ করছি, এই ইন্ডাস্ট্রিয়াল ল্যান্ড রাজ্য সরকারের একটা কমিটির মাধ্যমে বিক্রি করার ব্যবস্থা করবেন এবং এই ব্যাপারটি নিয়ে কেন্দ্রীয় সরকারের শিল্প ও বাণিজ্য মন্ত্রকের সঙ্গে আলোচনার জন্য অনুরোধ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, কলকাতা কর্পোরেশনের কি অবস্থা আপনি জানেন না আজকে ৪০ মিনিটের বৃষ্টিতে কলকাতায় কোমর অবধি জল হয়ে গেছে। সেই কলকাতা কর্পোরেশনের নির্বাচন অনুষ্ঠিত হতে যাচ্ছে এবং তার সাথে আগামী ২৭ শে মে ৭৪ টির পৌরসভার নির্বাচন হচ্ছে। এই পৌরসভার নির্বাচনের ব্যাপারে গতবার বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট এবং সি এম সি অ্যাক্ট অ্যামেন্ড করে বলা হয়েছে যে পার্লামেন্টের ভোটার লিস্ট পৌরসভায় গৃহীত হবে এবং কলকাতা পৌরসভায় গৃহীত হবে এবং সেই পার্লামেন্ট ভোটার লিস্টের ব্যাপারে আমাদের অভিযোগ ছিল যে সেখানে অনেক ভুয়ো ভোটারের নাম ছিল। কিন্তু ভোটার লিস্ট নিয়ে মিউনিসিপ্যাল কর্পোরেশনের প্রশ্ন হচ্ছে কেন নির্বাচন ডেকেছেন প্রস্তুত না হয়ে? পৌরসভার দায়িত্ব হচ্ছে পার্লামেন্ট ভোটার লিস্ট ওয়ার্ড অনুযায়ী ভাগ করে দেওয়া। সেই ভাগ করতে গিয়ে দেখা গেল অসংখ্য ভুল রয়েছে কলকাতা পৌরসভার ওয়ার্ড ওয়াইজ যে ভোটার লিস্ট বেরিয়েছে তাতে প্রচুর ভুল রয়েছে— ভোটারের নামে ভুল, সিরিয়ালে ভুল, ভুয়ো ভোটারের নাম আছে, সিরিয়ালের একটা/ওয়ার্ডের/ভোটারকে আর একটা ওয়ার্ডে দিয়ে দেওয়া হয়েছে। সেজন্য ভোটার লিস্টগুলি ওয়াড ওয়াইজ, সিরিয়াল অনুযায়ী কারেকশন করতে হবে। অথচ বুদ্ধদেব বাবু একটা চমক দেবার জন্য নির্বাচন ঘোষণা করে হ্যানয় চলে গেছেন। নির্বাচন আধিকারিক পর্যন্ত বলছেন নির্বাচনের ক্ষেত্রে এই রকম অবস্থা কোনওদিন হয়নি। কলকাতা পৌরসভায় এখনও কিছু ভুয়ো ভোটার ভোটার লিস্টে

আছে এই অভিযোগ আমি আগেই করেছি। সেজন্য নির্বাচনের ৭/৮ দিন আগে যাতে পার্লামেন্ট ভোটার লিস্ট কারেকশন করে দেওয়া হয় তারজন্য অনুরোধ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আজকে একটা পয়েন্ট অব অর্ডার জিরো আওয়ারে তোলার জন্য যে চিঠি দিয়ে ছিলাম আপনি সেটা হাউসে তুলতে অনুমতি দিয়েছেন, সেজন্য আপনাকে ধন্যবাদ। আমাদের মুখ্যমন্ত্রী বিধান সভায় গত ১৯/৪/৯০ তারিখে তাঁর বাজেট বক্তৃতায় বলেছিলেন যে ভিজিলেন্স কমিশনের রিপোর্ট চলতি অধিবেশনে ১৯৮৫ সাল পর্যন্ত যা রাজ্য সরকারের হাতে এসেছে সেটা তিনি হাউসে উপস্থাপিত করবেন। আজকে হাউসের শেষ দিন, গতকাল ১৯৮১ সালের ভিজিলেন্স কমিশনের রিপোর্ট এই দুর্নীতিপরায়ণ অফিসারদের দুর্নীতি ঢাকবার এই যে সরকারি প্রচেষ্টা তাকে আমরা তীব্রভাবে ধিক্কার জানাচ্ছি এবং নিন্দা করছি। তার কারণ মুখ্য মন্ত্রী সভাতে দাঁড়িয়ে বলেছিলেন আমাদের হাতে ১৯৮৫ সাল পর্যন্ত ভিজিলেন্স কমিশনের রিপোর্টটে এসেছে, কিন্তু কালকে তিনি মাত্র ১ বছরের রিপোর্ট দিলেন এর থেকে প্রমাণিত হয় রাজ্য সরকার দুর্নীতিপরায়ণ এবং দোষী অফিসারদের প্রতি কঠোর মনোভাব নিতে সম্পূর্ণভাবে অপারগ, কোনও অবস্থাতে এই দোষী অফিসারদের শাস্তি দিতে চান না। আমি বলতে চাই রিপোর্ট চেপে রেখে সরকার যে প্রিসিডেন্স তৈরি করেছেন এটা আমাদের সংসদীয় গনতন্ত্রের পক্ষে অত্যন্ত ক্ষতিকারক এবং মুখ্যমন্ত্রী সভাকে বিভ্রান্ত করেছেন বলে আমি তাঁকে অভিযুক্ত করতে চাই। কারণ, মুখ্যমন্ত্রী নিজে যখন বক্তব্য রাখেন তখন তাঁর বক্তব্যে গুরুত্ব সরকার দিতে পারছেন না। আজকে সকালে অসীম দাসগুপ্ত মহাশয়ের সঙ্গে টেলিফোনে কথা বলি, তিনি বলেছেন আজকে দার্জিলিং চলে যাচ্ছি। তিনি নিজে এই সম্পর্কে কিছুটা হতাশা প্রকাশ করেছেন এবং বলেছেন আজকে ভিজিলেন্স কমিশনের রিপোর্ট ১৯৮৫ সাল পর্যন্ত যা রাজ্য সরকারের হাতে এসেছে, স্যার, আপনি যখন অধিবেশন ডাকবেন তখন যেন সরকার তত্পর হয়ে ভিজিলেন্স কমি নের রিপোর্ট সভায় উপস্থাপিত করেন।

[4-50 — 5-00 P.M.]

কেন রাজ্য সরকার এই রকম ভাবে ভিজিলেন্স কমিশনের রিপোর্ট পেশ করতে পিছিয়ে আছে, আমরা তা বিশ্বাস করতে পারছি না। আমি তাই মনে করি এটাই হচ্ছে সরকার পক্ষের ব্যর্থতা দুর্নীতি পরায়ণ অফিসাররা এতে উৎসাহিত হবে। দুর্নীতি পরায়ণ অফিসাররা মনে করবে দুর্নীতি করলেও তাদের বিরুদ্ধে কোনও অভিযোগ নেওয়া হয় না। ভিজিলেন্সের রিপোর্ট আছে এমন একজন প্রাক্তন এস. পি. কে ডাইরেক্টর জেনারেল অব পুলিশ করা হয়েছিল। এর থেকে বড় দুর্নীতি ভিজিলেন্স অভিযোগ আর কি থাকতে পারে? ভিজিলেন্সের অফিযোগে একজন অভিযুক্ত অফিসার পুলিশের যদি ডাইরেটর জেনারেল হতে পারে তাহলে এর থেকে দুর্নীতির বড় অভিযোগ আর কি থাকতে পারে? যার বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ আছে সেই দুর্নীতির অভিযোগের ব্যবস্থা না করে সরকার ব্ল্যাকমেইল করতে চাইছে সরকারের ডেলিবারেট টেনডেন্সি হচ্ছে অফিসারদের-মাথার উপর ভিজিলেন্সের রিপোর্ট ঝুলিয়ে রেখে তাদের ব্ল্যাকমেল করা এবং তাদের সমস্ত অপকর্ম, তাদেরই নির্দেশে যাতে অফিসাররা করতে বাধ্য হয় তার জন্য তাদেরকে বাধ্য করা আমাদের এই অভিযোগ স্পিকার গণতন্ত্রের মধ্যে আগামি দিনে যথেষ্ট গুরুত্ব পারে-এই বিশ্বাস রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

## GOVERNMENT RESOLUTION

**Mr. Speaker :** Now I call upon Shri Prabir Sengupta to move his resolution.

**Shri Prabir Sengupta :** I beg to move that

Whereas sub-section (3) of section 65 of the Electricity (Supply) Act, 1948 (54 of 1948) (hereinafter referred to as the said Act), provides that the maximum amount which the State Electricity Board may at any time have on loan under sub-section (1) of that section shall be ten crores of rupees, unless the State Government, with the approval of the State Legislative Assembly, fixes a higher maximun amount ;

And whereas the State Government, with the approval of the State Lgislative Assembly, by the Power Department notificaion No. 852-Power II, dated the 4th October, 1986, fixed a higher maximum amount of eleven hundred crores of rupees which the West Bengal State Electricity Board might at any time have on loan under sub-section (1) of section 65 of the said Act ;

And whereas the State Government now considers that the maximum amount which the West Bengal State Elecricity Board may at any time have on loan under sub-section (1) of section 65 of the said Act should be two thousand crores of rupees ;

And whereas this Assembly is also of opinion that the maximum amount which the West Bengal State Electricity Board may at any time have on loan under sub-section (1) of section 65 of the said Act should be two thousand crores of rupees ;

Now, therefore, this Assembly approves that the maximum amount which the West Bengal State Electricity Board may at any time have on loan under sub-section (1) of section 65 of the said Act shall be two thousand crores of rupees.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎমন্ত্রী এই সভায় আবার নতুন করে ধারের যে প্রস্তাব করেছেন আমি তার বিরোধিতা করছি খুব সঙ্গত কারণেই আমি এর বিরোধিতা করছি তার কারণ, মাননীয় সদস্যরা যদি এই প্রস্তাবটি পড়ে থাকেন অহলে আমি নিশ্চিত করে বলতে পারি আপনারাও এই প্রস্তাবকে সমর্থন করতে পারেন না। প্রস্তাবের পক্ষে সমর্থন দল যদি বাধ্য করে তাহলে সেটা আলাদা কথা—আর তা না হলে আমি নিশ্চিত করে বলতে পারি যে, আপনাদের একজনও এই প্রস্তাবকে সমর্থন করতে পারেন না। আপনারা লক্ষ্য করুন যে, ১৯৪৮ সালে ধার করা শুরু হয়েছিল এবং তখন ১০ কোটি

টাকা ধার করা হয়েছিল। তারপর ৬৫ নং ধারায় ১৯৭৪ সালে ১০০ কোটি টাকা ধার করলেন। ১৯৭৫ সালে ২০০ কোটি টাকা করলেন। আর সেই মুহূর্তে এরা ১৯৭৭ সালে সরকারে এলেন সেই মুহূর্তে এই ধারের ব্যাপারটা একেবারে জ্যামিতিক হারে বাড়তে শুরু করল। প্রথমে ২০০ কোটি টাকা এবং তারপর ১৯৭৮ সালের অক্টোবরে সেটা বেড়ে ৩০০ কোটি টাকা হল। ১৯৮০ সালে সেটা ৪০০ কোটি টাকা হল। ১৯৮২ সালে ৮০০ কোটি টাকা হল এবং ১৯৮৫ সালে সেটা ১১০০ কোটি টাকায় চলে গেলে। শুধুমাত্র এক জায়গায় থেকেই যে ধার করছেন তা নয়, উনি অন্য জায়গা থেকেও ধার করছেন। পরবর্তী পর্যায়ে যোজনা বাবদ কত টাকা পেয়েছেন সেটাও এই প্রস্তাবের সঙ্গে দিয়েছেন এবং সেটা কিভাবে খরচ হয়েছে—যোজনা ছাড়া রাজ্য সরকারের কাছ থেকে টাকা পেয়েছেন। রাজ্য সরকারের কাছ থেকে ধার করেছেন, আবার সাপ্লিমেন্টারি বাজেটে প্রত্যেক বারই অতিরিক্ত বাজেট নিয়ে এসেছেন।

অর্থাৎ একটা দপ্তরকে প্রায় সম্পূর্ণ বিপর্যস্ত করে দিয়েছেন, মানুষের ন্যূনতম চাহিদাও মেটাতে পারেন নি, যেটা আপনার দায়িত্ব ছিল আপনি সেটা পুরণ করতে পারেন নি। আমি বহুবার বলেছি কিন্তু তুবও আপনাদের অবগতির জন্য পুনরুক্তি করছি। ..বিদ্যুতের দুটি ভাগ। এর মধ্যে একটা হচ্ছে নতুন যোজনার কাজ করা। নতুন যোজনার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার তাদের দায়িত্ব পালন করতে বাধ্য, সেখানে মূল দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। কিন্তু প্রডাকশন এবং মেনটেন্সের কাজ সেটার রাজ্য সরকারের পক্ষে সম্পূর্ণ ভাবে আপনার দপ্তরকে করতে হবে। আমাদের যে চাহিদা এবং আপনি যা সাপ্লাই করেন এরমধ্যে সমতা থাকছে না। এটা কিন্তু হচ্ছে না তার কারণ নতুন যোজনার জন্য নয় কারণ ভারতবর্ষে যদি ৩/৪ টি সুপার থারমল পাওয়ার স্টেশন করেন তাহলে পশ্চিমবঙ্গে একটি দিয়েছেন। তা ছাড়া সাঁওতালদি দিয়েছেন, কোলাঘাট দিয়েছেন, ডি. পি. এল-এ কয়েকটি ইউ ট বাড়িয়েছেন। একের পর এক দিয়েছেন কিন্তু আপনি আপনার কাজ করতে ব্যর্থ হয়েছেন। কাজেই ব্যর্থতা যোজনার জন্য নয়, ব্যর্থতা প্রডাকশন অ্যান্ড মেনটেন্সসের জন্য। সেখানে যে কাজ করা উচিত ছিল, আপনার নেতৃত্বে তা করতে আপনি ব্যর্থ হয়েছেন। এরপরও আপনি টাকা চাইছেন। এখন এই ধার করলেও ধার করার একটা নিয়ম আছে। সে আপনি রাজ্যসরকার থেকেই করুন আর বাইরে থেকেই করুন তার একটা নিয়ম আছে। বহু জায়গা থেকে আপনি ধার করছেন—বাজার থেকে ঋণ তুলেছেন, মার্কেট বন্ড দিয়ে জীবনবিমা নিগম থেকে নিচ্ছেন, ভারতীয় গ্রামীণ বিদ্যুত নিগম থেকে নিচ্ছেন, বাণিজ্যিক ব্যাঙ্ক এবং অন্যান্য সংস্থা থেকে নিচ্ছেন, ভারতীয় শিল্পোন্নয়ন ব্যাঙ্ক থেকে নিচ্ছেন এবং সাময়িক ঋণ ব্যাঙ্ক থেকে সেটাও বাদ দেন নি। অর্থাৎ ঋণ নেবার সব কটা অ্যাভিনিউ আপনি এক্সপ্লয়েট্ করেছেন কিন্তু তার বিনিময়ে আপনি প্রপারলি প্রডাকশন অ্যান্ড মেনটেন্সের কাজ করতে পারছেন না। ঋণ নেবার একটা ন্যূনতম শর্ত থাকে। এতো গৌরি সেনের টাকা নয়,এ হল পাবলিকের টাকা, সরকারের টাকা অর্থাৎ সাধারণ মানুষের টাকা কিন্তু এই টাকা নিয়ে আপনি কি ভাবে তা ইউটিলাইজ করছেন তার কোনও ব্রেক আপ দেন নি এবং সার্টিফ্ক্রেট দেন নি। সেখানে সাধারণ শর্ত থাকে যে যখন ধার নেওয়া হয় তখন আগের ধারের ইউটিলাইজেশন সার্টিফিকেট থাকলে তারপর ধারটা চাওয়া যায়। আপনাদের কেন এ. জি. ধরেন না আমি জানি না কিন্তু এ সম্পর্কে একটা মারাত্মক অভিযোগ রয়েছে যে খাতায় আপনি তা দেখাতে পারছেন না। আপনি নতুন

যোজনার একটা ব্রেক আপ দিয়েছেন, কোথা থেকে ধার করবেন তার ব্রেক আপ দিয়েছেন কিন্তু অতীতে যেটা ধার করেছেন তার ইউটিলাইজেশন সার্টিফিকেট বা কোথায় কোথায় ইউটিলাইজ করেছেন তার এক লাইনও কোথাও দেন নি। বরং সেখানে ১১ সঙ্গে আরো ৯ শো কোটি টাকা উদ্বৃত্ত ধার করবেন বলছেন। আমি তো বলব, যে হারে ধার করা শুরু করেছেন তাতে সব শেষ হয়ে যাবে। ১৯৭৭ সালে ২৫০ কোটি টাকা থেকে শুরু করে এখন সেটা দু হাজার কোটি টাকাতে পৌছেছে। আর ধার শোধ হয়েছে কিনা সে সম্বন্ধেও এক লাইনও বলেন নি। সেখানে আপনি ইউটিলাইজেশন সার্টিফিকেট পর্যন্ত দেন নি বরং আপনি প্রায় দু হাজার কোটি টাকা ধার করতে চলেছেন। আমি আপনাকে বলব এককালীন করে নিন না। প্রত্যেক বছর সাপ্লিমেন্টারি বাজেট নিয়ে এসে আর প্রস্তাব নিয়ে এসে ধার করার চেয়ে এককালীন পরিকল্পনা মাফিক আমাদের কাছে রাখুন যে ১০ হাজার কোটি টাকা আমার লাগবে। তা না হলে এতো ধার ক্রমেই বেড়ে যাচ্ছে। আপনাকে বলতে হবে যে এই যে ধার নিলাম তা এইভাবে শোধ করছি, এই টাকা আমার হাতে আছে, এই এই পরিকল্পনা করতে গেলে এই টাকা দরকার ইত্যাদি। এটা যদি না করা হয় তাহলে আমি মনে করি যেভাবে এই পর্ষদ চালানো হচ্ছে তার পরিণাম ভয়ঙ্কর হবে। আজকে এটা অনেকেই বুঝতে পারছেন না, আপনি দিয়ে চলে যাচ্ছেন কিন্তু একদিন আসবে যখন দেখবেন এই অ্যাভিনিউগুলি চোকড হয়ে যাবে, এগুলি ইউটিলাইজ আর করতে পারবেন না। ধার করতে করতে একদিন আপনার ক্রেডিবিলিটি নিল হয়ে যাবে, সেদিন ধার চাইলেও আর পাওয়া যাবে না। সুতরাং এ ক্ষেত্রে যেটা প্রায়োজন সেটা হচ্ছে অত্যন্ত গুরুত্ব দিয়ে আপনার ডিপার্টমেন্টাল মনিটারিং করতে হবে কিন্তু সেটা আপনি করতে পারেন নি। সম্প্রতি যে সময় এই প্রস্তাব রেখেছেন সেই প্রস্তাবের পরিপ্রেক্ষিতে আপনাকে বলছি, গতকাল জবরদস্তি করে স্ট্রাইক ভাঙ্গার জন্য লস করেছেন প্রায় তিন কোটি টাকা। রেভিনিউ প্রতিদিন যা আসে তাতে ক্যাশ কালেকশন সম্পূর্ণ বন্ধ হবার জন্য একদিনে প্রায় তিন কোটি টাকা লস করেছেন এবং আজকে আমার কাছে যে সংবাদ আছে তা হল আজকে তার চেয়ে বেশি প্রায় ৩।। কোটি টাকার মতো লস হবে। শুধু আপনার গোয়ার্তুমির জন্য, ঔদাসিন্যের জন্য, উদ্ধত আচরণের জন্য এবং অসত্য ভাষণের জন্য প্রায় ৬/৭ কোটি টাকা আপনি খয়রাতি করলেন। আপনার আয় বন্ধ করে দিলেন। শুধু শ্রমিক কর্মচারিদের নয়, দেশেরও সর্বনাশ করলেন, আমাদের আয় নষ্ট করে দিলেন।

[5-00 — 5-10 P.M.]

আজকে সেই দপ্তর আবার নুতন করে বাজারে বন্ড ছাড়ার জন্য আমাদের কাছে আগাম অনুমতি চেয়েছেন এবং প্রায় ২ হাজার কোটি টাকা এটা সর্বসাকুল্যে হবে। এই সম্পর্কে আমরা বারেবারে বলেছি। আজকে শুধু দু'দিনের ধর্মঘট বড় কথা নয়। কিন্তু যে মানসিকতা আপনার জন্য শ্রমিক কর্মচারিদের মধ্যে তৈরি হয়েছে তাতে আগামীদিনে একটা সর্বনাশ হয়ে যাবে। আমরা কেউ চাইনা যে বিদ্যুতের মতো একটা গুরুত্বপূর্ণ দপ্তর বিপর্যয়ের মুখে যাক। কিন্তু সেটাকে নিয়ে আপনি একটা মর্যদার বিষয় করে তুললেন যা আমরা যারা শ্রমিক কর্মচারিদের ট্রেড ইউনিয়ন করি, আমাদের তাতে লজ্জাবোধ করে। আমরা বারে বারে বলেছি যে দীপেন ঘোষ কমিশন ১৫ কোটি টাকা দিয়েছে। আপনি নিজে জানেন না যে এই

১৫ কোটি টাকার মধ্যে কত কোটি টাকা প্রোডাকশনের সঙ্গে যুক্ত শ্রমিক কর্মচারীরা পেয়েছে, আর কত কোটি টাকা অফিসাররা পেয়েছেন? আপনি সেই ব্রেক আপ আমাদের দেন নি। সেটা যদি দিতেন তাহলে বোঝা যেত যে সাধারণ শ্রমিক কর্মচারীরা কত টাকা পেয়েছে। আপনি বলেছেন যে এত কোটি টাকা বেড়েছে। আমরা বারে বারে আপনাকে বলেছি যে একটা ফুটো পয়সাও কিন্তু শ্রমিক কর্মচারীরা নুতন করে আপনার কাছে চাইছে না। আমি দায়িত্ব নিয়ে বলছি যে হাউস রেন্ট আপনি দিয়েছিলেন, কমিশন এসে সেটা মেডিকেল বেনিফিট বিগত কয়েক বছর ধরে আপনি যা দিতেন আজকে সেটাও রাতারাতি কেটে দেওয়া হয়েছে। ইলেকট্রিসিটি যারা উৎপাদন করে, উৎপাদনের সঙ্গে যাদের লিঙ্কড রয়েছে, তারা কিছু সুবিধা পেত সেটাও আপনি কেটে দিয়েছেন। এই একজিস্টিং বেনিফিটটা যদি না কেটে দিতেন তাহলে স্ট্রাইক হতনা, ধর্মঘট হতনা। নতুন দাবির কথা ছেড়ে দিন। কিন্তু এরিয়ারের দাবি আছে। পে-কমিশন সম্পর্কে আমাদের আপত্তি আছে। আপনি যা করছেন, আপনি এমন ভাবে দেখাবার চেষ্টা করছেন যে আই. এন. টি. ইউ. সি এই স্ট্রাইকের জন্য দায়ী, তারাই এই স্ট্রাইক করছে, তারা দায়িত্বজ্ঞানহীন এবং এটাকেই এক নম্বর হিসাবে প্রমাণ করার চেষ্টা করছেন। দ্বিতীয়ত অসত্য কথা বলেছেন। আপনার ঐ সেক্রেটারি যিনি ট্রেজারি কেলেংকারীর নায়িকা, তিনি আপনাকে যা বলছেন, আপনি তাই বলছেন। জ্যোতিবাবু হ্যানয় যাবার আগে বলেছিলেন যে যেমন করে হোক মিটিয়ে নিন, এদের সঙ্গে মর্যদার প্রশ্ন তুলবেন না। আপনি লেবার কমিশনারের ঘাড়ে, ডেপুটি লেবার কমিশনারের ঘাড়ে সমস্ত ব্যাপারটা ফেলে দিলেন, এই প্রবলেমের গ্রাভিটি বুঝতে পারলেন না, এর সঙ্গে যুক্ত মানুষগুলির সমস্যা বুঝতে পারলেন না। আপনি কাগজে, টি. ভি.-তে এমন কি বিধানসভাতে বলেছেন যে কত পারসেন্ট স্ট্রাইক ভাঙ্গতে পেরেছেন, আর কত পারসেন্ট ভাঙ্গতে পারেন নি। আমি আপনাকে ব্রেক আপ দিয়ে বলছি। আপনার কাছে রোস্টার আছে। আপনার কাছে খাতা পত্র আছে, আমার কাছে নেই। আপনি তাই নিয়ে আমার কথার প্রতিবাদ করুন। আমি আপনাকে বলে দিচ্ছি যে ধর্মঘটের প্রথম দিনে ব্যান্ডেল তাপ বিদ্যুত কেন্দ্রের ৩ নম্বর ওয়াগন ট্রিপলারের প্রায় ১ লক্ষ টাকা খেসারত দিয়েছেন রেল কোম্পানিকে। আজকে কোথাও কোথাও ঠিকাদার দিয়ে জবরদস্তি কাজ করানোর চেষ্টা করছেন। আপনার ৮/৯ শত কোটি টাকার সব খেয়ে যাবে দুটো স্ট্রাইকে। আমি আপনাকে ব্রেক আপ দিচ্ছি তাহলে আপনি বুঝতে পারবেন যে কত লোক কাজ করছেন। টোটাল ৪৩ হাজার কর্মীর মধ্যে ৪ হাজার ৭৮ জন কাজ করছে। আপনি সমস্যাটা এবারে বুঝুন। আপনি বলেছেন যে সিটুর লোকেরা কাজ করছে। এতে ভুমিকম্প হয়ে যাবে আপনার এই অসত্য কথা বলার জন্য। মানুষের একটা লজ্জাবোধ থাকে কিন্তু তিনি সেই সব ভুলে গিয়ে এই সব কথা বলছেন। আজকে শুধু আই. এন. টি. ইউ. সি একা নয়, এ. আই. টি. ইউ, সি, ইউ. টি. ইউ. সি (লেনিন সরণী), ফরোয়ার্ড ব্লক সবাই স্ট্রাইকের সঙ্গে রয়েছে। এমন কি সি. আই. টি. ইউ সাংবাদিকদের সামনে দাঁড়িয়ে শিলিগুড়িতে বলেছে যে আমরা এই ধর্মঘটের সঙ্গে আছি। এই ধর্মঘট ভাঙ্গার জন্য আপনার সঙ্গে যদি ৯০ পারসেন্ট লোক থাকে এবং তারা যদি ধর্মঘট বিরোধী হয় তাহলে আপনি কেন ১৫ থেকে ২১ তারিখ পর্যন্ত এই জিনিস করলেন? এমন কি মেটারনিটি লিভ পাবেন এই রকম কথাও বলেছেন। আজকে সিটুর যারা ট্রেড ইউনিয়ন করেন তারা বলুন? এতে লজ্জার একটা রেকর্ড করে গেলেন, একটা ওয়ার্স প্রিসিডেন্ট এবং ব্যাড স্টেটের সবচেয়ে বড় পরিচয়

আপনি দিয়ে গেলেন। আজকে টাটা, বিড়লারাও এই জিনিস করেনা। আমরা ৭৪ দিন এক সঙ্গে জুটে ধর্মঘট করেছিলাম আপনাদের পতাকা এবং আমাদের পতাকা ক্রস করে বেঁধে। সেখানে কিন্তু সাহস করেনি এই জিনিস করতে। আজকে ছুটি বাতিল করে দিচ্ছেন, মেটারনিটি লিভ বন্ধ করে দিয়েছেন, মেডিকেল লিভ বন্ধ করে দিচ্ছেন, ক্যাজুয়াল লিভ, আর্নড লিভ বন্ধ করে দিয়েছেন। আজকে যদি কোনও প্রাইভেট কোম্পানি কর্মচারিদের ক্ষেত্রে এই জিনিস করতো তাহলে আপনি কি করতেন এবং আমরাও কি করতাম? আপনি সেই জিনিস করেছেন। আপনার যদি এত সমর্থন থাকে তাহলে আপনি কেন আজকে রোস্টার দিয়ে অন্তত হেড অফিসকে বললেন না কেন? সাংবাদিকরা মিথ্যা কথা বলেনা। বহু সংবাদপত্র আছে যারা আপনাদের মুখপাত্র নয়। স্বাধীন সংবাদপত্র তারা ছবি তুলে রেখেছে যে সেখানে সব চেয়ার, টেবিল ফাঁকা পড়ে আছে। তারা কি তাহলে মিথ্যাবাদী? তারা যদি মিথ্যা কথা বলে থাকে তাহলে তাদের বিরুদ্ধে প্রিভিলেজ মোশন নিয়ে আসুন যে তারা মিথ্যা কথা বলেছেন। কিন্তু সে সাহস আপনাদের নেই। আমি শুধু ব্রেক আপটা বলছি, আপনি কী অসত্য কথা বলছেন, আপনি ডকুমেন্ট দেখিয়ে তার প্রতিবাদ করবেন, খালি মুখে নয়। আমার কাছে তথ্য আছে, সেটা আমি সংগ্রহ করেছি। আপনার কাছে ডকুমেন্ট আছে, সেই ডকুমেন্ট আমার মুখের উপর ছুঁড়ে দিলে বলুন, এটা অসত্য কথা। আপনি অবাক হয়ে যাবেন যে কুচবিহারে ৫৭৬ জন চাকরি করে সব মিলিয়ে। সেখানে মাত্র গতকাল ৪৯ জন হাজির এবং আলিপুর যেখানে ৭০২ জন চাকরি করে টোটাল, সেখানে মাত্র ৭৩ জন লোক কালকে অ্যাটেন্ড করেছে। জলঢাকা যেখানে বিচ্ছিন্ন জায়গা এবং এক মাসের খাবার নিয়ে সেখানে হাজির হতে হয়, সেখান থেকে সমস্ত শ্রমিক কর্মচারী চলে এসেছে ধর্মঘটে সামিল হওয়ার জন্য ৭৯৭ জন যথেষ্ট, মাত্র ২৩ জন কালকে উপস্থিত ছিল। ব্যাণ্ডেলে ২ হাজার ৪২০ জন টোটাল যথেষ্ট, ৫২২ জন মাত্র উপস্থিত ছিল। জলপাইগুড়িতে ২ হাজার ৫০ জন যথেষ্ট, সেখানে মাত্র ২৭৫ জন হাজির ছিল। শিলিগুড়ি অঞ্চলে পার্বত্য বাদ দিয়ে মাত্র ১ হাজার ৪০৭ জন যথেষ্ট, মাত্র ৪১ জন উপস্থিত ছিল, আর পাহাড় অঞ্চলে ৮৯৭ জন যথেষ্ট সেখানে ১৭০ জন মাত্র উপস্থিত ছিল। পশ্চিম দিনাজপুর, মালদহ, মুর্শিদাবাদ, নদীয়া, উত্তর ২৪ পরগনা, দক্ষিণ ২৪ পরগনা সমস্ত জায়গায় মিলিয়ে প্রায় ৯৫ থেকে ৯৮ পার্সেন্ট লোক কাজে যায়নি, ধর্মঘটে সামিল হয়েছে। আমি বলছি এই কারণে এই কথাগুলো যখন আপনি টাকা চাইছেন, তখন আপনি যারা টাকা আপনাকে ফেরত দেওয়াবে, যারা উৎপাদন করবে, কখনও কখনও আমরা দেখেছি সাওতালডিতে আপনারা ইস্টার্ন ফোর্সের রাইফেলধারি লোক পর্যন্ত পাঠিয়েছিল এদের সঙ্গে কাজ করার জন্য, একটা মারমুখী ভূমিকা আপনি গ্রহণ করেছেন কেন? যখন ফেটোর সঙ্গে লড়াই করছেন তখন ভয়ঙ্কর, ফেটোর বিরুদ্ধে আপনারা জেহাদ ঘোষণা করেছিলেন ইঞ্জিনিয়ারদের সর্বনাশ করার জন্য। আর আজকে আমি জানি আপনি তৈরি হচ্ছেন কী করে সমস্ত শ্রমিক কর্মচারিদের বিরুদ্ধে আরও শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া যায়। একটা ভিন্‌ডিকটিভ অ্যাটিচ্যুড নিচ্ছেন। যে ঠিকাদারদের দিয়ে আপনি কাজ করাচ্ছেন আগামীদিনে দেখবেন মেশিন খারাপ হচ্ছে, তারপর বলবেন যে এই মেশিন খারাপ করে দিয়েছে ধর্মঘটী শ্রমিক কর্মচারীরা, অতএব এদের বিরুদ্ধে একেবারে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হোক। অলরেডি আপনি আরম্ভ করে দিয়েছেন যে এসেনসিয়াল সার্ভিস সেখানে আছে অতএব এই সমস্ত ১২টা আপনি বাজাতে শুরু করে দিয়েছেন। আমরা দেখতে পাচ্ছি

আগামি দিন পেরোলেই আপনি একটা শাস্তিমূলক ব্যবস্থা নেবেন। কিন্তু জেনে রাখবেন এতে বন্ধ হবে না। আমি একটু আগে আপনাদের একজন শরিক দলের নেতার সঙ্গে কথা বলছিলাম, আপনি কত রকম অসত্য বলেন শুনবেন? অসীম বাবুকে নিয়ে আসুন, অসীমবাবু তাঁর বক্তৃতায় বলে গেলেন, আমরা নির্বাচনের ৯২ সালের মধ্যে বক্রেশ্বর করে দেবো। আর আপনি বলছেন আমরা ৯৩ সালের মধ্যে বক্রেশ্বর করব। দুটো বর্ক্তৃতা মিলিয়ে নিন, আপনি নাক খত্ দেবেন তাহলে। এই সভার সামনে দাঁড়িয়ে বলছি, দুটো বক্তব্য তুলে ধরুন কে অসত্য বলছে। কে সত্য কথা বলছে এখানে প্রমাণিত হয়ে যাবে। বক্রেশ্বর নিয়ে একটা ভয়ঙ্কর রাজনীতি করা হচ্ছে। এখন পর্যন্ত নাকি দিল্লী বলেছেন বক্রেশ্বরের টাকা নাকি স্যাংশন করে দেবে, যেহেতু তদানিন্তন কংগ্রেস সরকার দেয়নি। কেন রাজনীতি করছেন? আমরা তো বলেছিলাম বক্রেশ্বর কেন্দ্র দিয়ে দিক। আজও তো সবাই মিলে বলি বক্রেশ্বর নিয়ে নিক। কিন্তু কোনওদিন রক্ত দিয়ে একটা বড় পরিকল্পনাকে রূপান্তরিত করা যায়? ৫ কোটি টাকা জোর করে নিয়েছে বহু জায়গা থেকে। আপনি কিছুদিন আগে বলেছেন যে সমস্ত টাকা নিয়েছেন আপনি ব্যাংকের থ্রু দিয়ে। আবার আমি বলছি আপনি মিথ্যা কথা বলছেন। আর অসত্য বলতে পারছি না, আমি সরাসরি বলছি আপনি মিথ্যা কথা বলছেন। মিটমিট হাসলেও আপনাকে একেবারে বদমায়েস বলতে হয়। বক্রেশ্বরের জন্য সমস্ত টাকা যারা দিয়েছে, সমস্ত টাকা নাকি দিয়েছে এই ব্যাঙ্কের থ্রু দিয়ে, চিফ মিনিস্টারকে হাসিমুখে টাকা দিচ্ছে, কটা ছবি খবরের কাগজে ছাপা হয়েছে? জ্যোতি বসু কী ব্যাঙ্ক? যা হচ্ছে তাই বলেন, তাহলে আপনাকে বলতে হয় আহম্মক। আমি বলতে চাই এই রকম সম্পূর্ণ অসত্য-এর উপর ভিত্তি করে আপনি একটা দপ্তর চালাচ্ছেন। যে দপ্তরটা মানুষের শুধু দৈনন্দিন কাজে নয়, হাওয়া খাবার জন্য নয়, আজকে কৃষি নির্ভর করছে, দুটি ফসল হবে কি হবে না, এই দপ্তরের উপর। আজকে আমরা স্বয়ং সম্পূর্ণ হতে পারি অর্থনীতিতে কী না পূর্ণ স্বরাজ প্রতিষ্ঠা করতে পারব কী পারবো না, নির্ভর করছে সম্পূর্ণ রূপে আপনার উপর। আপনার ব্যর্থতা সম্পূর্ণভাবে চাপিয়ে দিচ্ছেন বামফ্রন্টের উপর। সর্বনাশ শুধু আপনার নিজের করছেন তাই নয়, আপনি কবর খুঁড়ছেন বামফ্রন্টের পর্যন্ত তার ভেতর থেকে। আমরা মনে করি এটা সংসদীয় গণতন্ত্রের ক্ষতিকারক হয়, বাইরে থেকে আসুন বিরোধিতা করুন। ভেতর থেকে সর্বনাশ করলে এটা আরও বেশি সর্বনাশ হয়। আসলে পার্লামেন্টারি ডেমক্রাসিটা চ্যালেঞ্জ হয়ে দাঁড়ায়। সেই জন্য আমরা মন্দিরটার সর্বনাশ করতে চাই না।

[5-10 — 5-20 P.M.]

মন্দিরের মোহন্তের পরিবর্তন চাই। যে মোহন্তরা এখানে বসে আছেন তাঁদের পরিবর্তন চাই। যে মোহন্তরা মন্দিরকে কলুষিত করছেন, তাঁদের মধ্যে আপনি একজন, সুতরাং আপনার পরিবর্তন চাইছি। স্যার, মন্ত্রী মহোদয় যে কটি প্রকল্পের কথা ঘোষণা করেছিলেন তার একটাও তিনি রূপায়িত করতে পারেন নি। জলঢাকা জল বিদ্যুৎ কেন্দ্র সম্প্রসারণের পর যত মেগা-ওয়াট উৎপাদন হবে বলেছিলেন তত মেগা-ওয়াট উৎপাদন হয়নি। কোনও একদিন হয়ত হয়েছিল, সেই হিসাবটাই দেখিয়ে দিয়েছেন। তারপরে যে পরিমাণ টাকার খরচ দেখিয়েছেন সেটা জি.'র অ্যাপ্রুভড খরচ নয়, ডিপার্টমেন্টের হিসাব দেওয়া খরচ। এ. জি.-র থ্রু ছাড়া আমাদের কাছে কোনও হিসাব আসার কথা নয়। মন্ত্রী মহাশয় আপনি কি করে সেটা

দিলেন? জানি না উইদাউট এ. জি. কি করে কমপ্লিট হিসাব হয়? তার আগেই কি করে আপনি সেই হিসাব হাউসে দাঁড়িয়ে দিতে পারেন? এটা বে-আইনি। এ. জি.-র সার্টিফিকেট ছাড়াই আপনি সার্টিফিকেট দিয়ে দিলেন। স্বভাবতই যে পর্যাপ্ত পরিমাণ ঋণ আপনি করতে চাইছেন সেই ঋণের টাকা আপনি নয়ছয় করবেন। যেখানে মনিটারিং করতে পারেন না, সেখানে আবার নতুন করে বিপুল পরিমাণ অর্থ ঋণ করতে চাইছেন! এর আমরা ঘোর বিরোধী। আপনি একবারও ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে পারেন নি। ১১০০ কোটি টাকার সঙ্গে আজকে আবার ৯০০ কোটি টাকা যোগ করে হিউজ্ পরিমাণ টাকা মানুষের কাছ থেকে নিতে চাইছেন, যার কোনও সার্টিফিকেট দিতে পারছেন না! ফলে এটা তহবিল তছরূপের মতো অবস্থায় গিয়ে দাঁড়াবে। আপনি যখন এই দপ্তরের সাপ্লিমেন্টরি বাজেট নিয়ে আসেন তখন আমরা তার আপত্তি করি। সুতরাং আপনার এই প্রস্তাবেও আমি আপত্তি জানাচ্ছি। নতুন করে বাজার থেকে ধার নেবার আপনি যে প্রস্তাব করেছেন তাতে আমি সম্মতি দিতে পারছি না। আমি আপনার এই প্রস্তাবের তীব্র প্রতিবাদ করছি, ধিক্কার জানাচ্ছি। যেভাবে এই দপ্তর চলছে তাতে এই দপ্তরকে আর এক পয়সাও ঋণ করার অনুমতি দেওয়া যায় না। সুতরাং আমি আপনার প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আজকে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী যে প্রস্তাবটি উত্থাপন করলেন, সেটি পড়লাম এবং বিরোধী দলের অন্যতম নেতা সুব্রত মুখার্জির বক্তব্য শুনলাম। সুব্রতবাবুর বক্তৃতায় অবশ্য স্ট্রাইক ইত্যাদির বিষয়ে বেশি উল্লেখ করা হয়েছে এবং উনি ঋণ নেওয়ার বিরোধিতা করেছেন। এই প্রসঙ্গে আমি আপনাকে বলতে চাই যে, আমাদের বিদ্যুৎ বিভাগের টাকার প্রয়োজন হবে এবং আমাদের রাজ্য সরকার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে থেকে সেই টাকা যখন যোগান দিতে পারবেন না—পূর্বতন সরকার যখন আমাদের টাকা লোন দিতে চাইতেন না—ন্যাশনাল থার্মাল পাওয়ার কর্পোরেশনের যখন টাকা দেওয়ার ক্ষমতা কম এবং যখন আমাদের বিদ্যুৎ মানুষের কাছে পৌঁছে দিতেই হবে তখন আমাদের টাকার যোগাড় করতেই হবে। প্রয়োজনে যাতে সেই টাকা যোগাড় করা যায়, তার জন্যই মাননীয় মন্ত্রী মহাশয় এই প্রস্তাবটি এনেছেন। এখন পর্যন্ত আমাদের ১,১০০ কোটি টাকা পর্যন্ত ঋণ নেবার ক্ষমতা আছে, সেই ক্ষমতাটাকে আমরা ২০০০ কোটি টাকা পর্যন্ত বাড়াতে চাইছি। এর মানে এই নয় যে, ২০০০ কোটি টাকার ঋণ নিতেই হবে। সমস্তটাই যে শুধু পাবলিকের কাছ থেকে নেওয়া হবে, তাও নয়, এল. আই. সি এবং অন্যান্য সংস্থা মিলিয়ে ২০০০ কোটি টাকা পর্যন্ত ঋণ সংগ্রহ করার ক্ষমতা যাতে আমাদের হাতে থাকে তার জন্যই এই প্রস্তাব উত্থাপন করা হয়েছে। আমাদের বিদ্যুৎ প্রকল্পগুলিকে জোরদার করে গড়ে তুলতে হলে আগামী দিনে আমাদের অনেক অর্থের প্রয়োজন হবে। হয়ত এককালীনও অনেক অর্থেক প্রয়োজন হতে পারে, সেদিকে লক্ষ্য রেখেই এই প্রস্তাব আনা হয়েছে, সেই পথ আজকে করে রাখা হচ্ছে। এটাই আজকে সুব্রতবাবু বুঝতে পারছেন না বা বুঝেও বুঝতে চাইছেন না।

আমি আপনাকে এই কথা বলব যে এটা আমাদের অনেক পুরানো কথা। আমি আপনাকে শুধু মনে করিয়ে দিতে চাই কমরেড লেনিন বলেছিলেন বিদ্যুৎ এবং শ্রম শক্তি একটা সমাজ পরিবর্তনের জন্য প্রয়োজনীয় কথা এবং সেই কথাটা ওঁরা লেনিন বিরোধী বলে

মানতে চাইবেন না। কোনও বিদ্যুত প্রকল্প করতে গেলে ৪/৫ বছর আগে থেকে তার পরিকল্পনা করতে হয়। স্বর্গত বিধানচন্দ্র রায় মহাশয়ের আমল থেকে শ্রী প্রফুল্ল সেন এবং সিদ্ধার্থ রায় মহাশয়ের আমল পর্যন্ত কোনও রকম পরিকল্পনা করা হয় নি। অ্যাডভান্স পরিকল্পনার যে কাজটা করতে হয় সেটা ওঁরা করেন নি। সেজন্যই বিদ্যুতের অসুবিধাগুলি ঘটছে। একটা প্রশ্ন তুলেছেন যে, আমাদের ফাংশন কি? আমাদের শ্রমিক কর্মচারিদের কাজের বিষয়টা কি দাঁড়াচ্ছে? আপনি সাঁওতালডি বাদ দিন, অন্য সমস্ত প্রোজেক্টগুলি নিয়ে তাদের যা উৎপাদন ক্ষমতা ভারতবর্ষের গড় তার থেকে বেশি। আমি বেশি ফিগার দিতে চাই না, আমি শুধু এই কথা বলব যখন আমাদের বিদ্যুৎ পরিকল্পনার কথা ভাবা হয় সেই পরিকল্পনার ক্ষেত্রে যেহেতু ওঁদের কোনও ধারণা ছিল না মাননীয় বিধানবাবুর আমল থেকে ১৯৪৭ থেকে ১৯৬৭ সেই সময়ে বিদ্যুৎ গ্রামে গ্রামে দিতে হবে। পশ্চিমবঙ্গে ২০ বছরে ৩৮ হজার গ্রামের মধ্যে শতকরা ৪ ভাগ বিদ্যুত গিয়েছিল, কিন্তু তখন তামিলনাড়ুতেও কংগ্রেস ছিল, তামিলনাড়ু খানিকটা বুঝেছিল, যার জন্য ২০ বছরের শতকরা ৬০ ভাগ গ্রামে বৈদ্যুতিকরণ করতে পেরেছিল, যার জন্য তামিলনাড়ু পশ্চিমবঙ্গের থেকে অনেক খানি বেশি। আমাদের ব্যানডেলে শতকরা ৭৫ ভাগ উৎপাদন হচ্ছে, সারা ভারতের গড় ৫৪ থেকে ৫৫ ভাগ। আটকাচ্ছে কোথায়? সাঁওতালডিতে, শতকরা ৪০ ভাগ উৎপাদন হয়, সাঁওতালডি পুরানো পরিকল্পনা। ডাঃ বিধান রায়ের সময়ে শুরু হয়, সিদ্ধার্থ রায়ের সময়ে কার্যকরি করে শ্রীমতী ইন্দিরা গান্ধী যখন উদ্বোধন করেছিলেন তখন থেকেই এটা অচল। অচল অবস্থা সচল করবার জন্য আজকে চেষ্টা করতে হচ্ছে। সাঁওতালডিতে আমাদের উৎপাদনের যে হিসাব সেই হিসাব বড় গোলমেলে, বড় গোলমেলে ব্যাপার আছে বলে যা বলেছেন সেই কথা আপনাকে বলব, আমার প্রধান কথা হচ্ছে বিদ্যুত উৎপাদনে আমরা যা চাই সেটা নিতে হলে ঋণ নিতে হবে। ঋণ নেওয়ার জন্য এই যে প্রস্তাব সেই প্রস্তাব ছাড়া অন্য কোনও রাস্তা নেই। সেখানে প্রশ্ন উঠেছিল, স্ট্রাইকের কথা বললেন, সেখানে ফাংশনিংয়ের কথা এসেছে উনি অনেক অংক দিয়েছেন, প্রয়োজনে মন্ত্রিমহাশয় দেবেন। আমি আপনাকে দেখাতে চাই সমস্ত কাগজে বেরিয়েছে। আমার কাছে বর্তমান আছে—বলছে ধর্মঘট হলেও উৎপাদন স্বাভাবিক, আমার কথা নয় কাগজগুলিতে হেডিং দিয়েছে। বামফ্রন্ট সরকারের বিভিন্ন পত্রপত্রিকা এই কথা বলছে, কি বলছে যে ১১ হাজার লোক, সেই মানুষগুলি কাজ করছেন না দি স্টেসম্যান বলছে পাওয়ার জেনারেশন অ্যান্ড অ্যাফেক্টেড। উৎপাদন বেড়েছে, প্রতিদিনের থেকে ১০০ মেগাওয়াট বেড়েছে। আমার বাড়িতে বিদ্যুত আছে, অন্য সময় লোডশেডিং হয় আজ দুদিন কোনও লোডশেডিং হয় নি। আমরা তো মন্ত্রী মহাশয়কে বলতে পারি না যে ওদের আরো দুদিন স্ট্রাইক করতে বলুন। আমি সাবাতোজের কথা বলছি না। এই সরকারের কমচারীরা তাদের বেশির ভাগ যদি না করতেন তাহলে এই অবস্থার মধ্যে আমরা পৌছতে পারতাম না। যে অবস্থা থেকে শুরু করা হয়েছিল আমাদের বিদ্যুত তার থেকে অনেক বেশি জায়গায় পৌছেছে। গ্রামে, শহরে পৌছছে, নূতন শিল্প স্থাপন করা হচ্ছে সেটা আরও দ্রুত করার জন্য বক্রেশ্বেরের প্রশ্ন উঠেছে। মাননীয় সুব্রত বাবু ঠিকই বলেছেন যে রক্ত বেচে বিদ্যুত হবে না। ঠিকই, রক্ত বেচে সংগ্রামের মধ্যে দিয়ে মানুষ যে বিদ্যুত চায় তাতে সমস্ত মানুষ অংশ গ্রহণ করবে সেটাই হচ্ছে না।

[5-20 — 5-30 P.M.]

আরো বহু মানুষ এবং ছাত্রছাত্রী প্রতিদিন রক্ত দিয়েছেন। সেই রক্ত টাকার প্রয়োজনের তুলনায় অনেক কম। কেন মানুষ এটা সমর্থন করছে তারজন্য ওদের রাগ থাকতে পারে। মুখ্যমন্ত্রীর একটি স্টেটমেন্টের পর সাহায্যের সমস্ত টাকাটা এখন ব্যাঙ্কে জমা হয়। জ্যোতিবাবুর হাতে টাকা দেওয়া হচ্ছে কেন বলে আপত্তি উঠেছিল। সেইজন্য ঐ টাকা এখন জ্যোতিবাবুর ঘরের সামনে ব্যাঙ্কে জমা হয়। পশ্চিমবঙ্গে বিদ্যুৎ তৈরি হবার ব্যাপারে কেন্দ্রীয় সরকার যে বাধা সৃষ্টি করেছিলেন তাকে অতিক্রম করবার জন্য পশ্চিমবঙ্গের মানুষ যে উদ্যোগ নিয়েছেন তারমধ্যে ওরা নেই। আর এটা দেখে মনে হয় যে, কংগ্রেস বোধ হয় পশ্চিমবঙ্গের বাইরে। পশ্চিমবঙ্গে বাস করেও পশ্চিমবঙ্গের মানুষের সঙ্গে ওরা নেই। উনি বদমাশ বলেছেন মন্ত্রীকে, তবে আমি তাঁকে বেইমান বলছি না। পশ্চিমবঙ্গের মানুষের বিরুদ্ধে কাজ করে চলেছেন দেখেও পার্লামেন্টারি ল্যাঙ্গুয়েজ ব্যবহার করছি। বেতন দেবার জন্য নয়, উন্নতির স্বার্থে প্ল্যান বাজেটে যে টাকা খরচ করা হয় তারমধ্যে কেন্দ্রীয় সরকারের দেয় অংশ কম থাকে। কিন্তু অ্যাডভান্স প্ল্যানিংয়ে টাকার প্রয়োজন অনেক বেশি। তারজন্য আজকে জনগণ এবং অর্থ লগ্নীকারী সংস্থাগুলির কাছে টাকার জন্য হাত পাততে হচ্ছে। এখন পর্ষদের ১১০০ কোটি টাকা ঋণ দেবার ক্ষমতা আছে, কিন্তু এখন সেটা আরো বেশি প্রয়োজন হওয়ার ২০০০ কোটির কথা বলা হয়েছে। এরজন্য যে লোন নিচ্ছি বা বন্ড বিক্রি করছি সেই বন্ডের টাকার জন্য সুদও দিচ্ছি। বন্ড যখন বিক্রি হয় তখন সেটা লোকেরা তাই নিচ্ছেন এবং যাঁর বন্ড ম্যাচিওরড্ হচ্ছে তার টাকা ফেরৎ দেওয়া হচ্ছে। ফেরৎ দেওয়া হচ্ছে বলেই এই ডিপার্টমেন্টের উপর কর্পোরেশনের উপর মানুষ আস্থা রাখছেন। এখানে ওঁরা বলেছেন-'রাজীব গান্ধীর সরকার আপনাদের টাকা দিতো না, কিন্তু কেন্দ্রে তো এখন আপনাদের বন্ধু সরকার, কাজেই টাকার অভাব কি?' আমি বলি, ওঁরা যে অপরাধ করে গেছেন ৪০ বছর ধরে সেটা সামলাতে সময় লাগবে। আপনারা লক্ষ্য করেছেন, বক্রেশ্বরের প্রশ্নে যে কাণ্ড করেছেন ওঁরা তারজন্য রক্ত দিতে হল। তারজন্যই আজকে শ্রমিক-কর্মচারীরা হাজার হাজার টাকা পৌঁছে দিলো। সেই যে টাকা যেটা ওঁরা আমাদের দেননি, সেই সোভিয়েত ইউনিয়নের টাকার ব্যবস্থা এখন হচ্ছে, কারণ এখন কেন্দ্রে সরকার পাল্টে গেছে। এখানে ওঁরা ঋণের প্রস্তাবটা না বুঝেই বিরোধিতা করছেন। আমি এই প্রস্তাবকে সমর্থন করছি এবং আশা করবো, বিধানসভা এটা গ্রহণ করবে, আমাদের যতটুকু ত্রুটি-বিচ্যুতি আছে সেটা সংশোধন করে দ্রুত বিদ্যুৎ উৎপাদন বেড়ে উঠবে এবং জনগণ আরো বেশি করে বিদ্যুতের সুযোগ পাবে, তবে সেটা ওঁদের স্ট্রাইকের জন্য নয়, স্বাভাবিকভাবেই বিদ্যুৎ পাবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় বিদ্যুতমন্ত্রী যে প্রস্তাব এনেছেন আমি তা সর্বান্তকরনের সমর্থন করছি। ননী কর মহাশয় বলেছেন যে সুব্রতবাবু না বুঝে বিরোধিতা করেছেন। উনি না বুঝে বিরোধিতা করছেন না, বুঝেই বিরোধিতা করেছেন এবং সেজন্য এত কথা বলার সময়ে সময় শেষ হওয়ায় বক্তব্য শেষ করতে বাধ্য হচ্ছি বলে বলেছেন। কংগ্রেস বেঞ্চে বসে বামফ্রন্টের মন্ত্রীর আনা প্রস্তাবকে সমর্থন করা যায় না বলেই এটা বলেছেন। আজকে আগে ১১০০ কোটি টাকা যেটা করা ছিল তারসাথে অতিরিক্ত ৯০০

কোটি টাকা উনি চাইছেন। এই ৯০০ কোটি টাকা বাড়তি চাওয়াটা খুবই স্বাভাবিক। কারণ গ্রামে বিদ্যুতের চাহিদা বাড়ছে, মন্ত্রী মহাশয় গ্রামে বিদ্যুত যাওয়ার কথা বলেছেন, ফলে টাকা আমাদের দিতেই হবে। সেজন্য আমাদের ঋণ করতে হবে। ৯০০ কোটি টাকা ঋণ একসঙ্গে বাড়তি চেয়ে উনি যে সাহসের পরিচয় দিয়েছেন সেজন্য আমি ওঁকে আন্তরিক ধন্যবাদ দিচ্ছি। একবারে ৯০০ কোটি টাকা ধরে নেওয়াটা বড় কথা নয়, সেটা খরচ করতে হবে। সেই দায়িত্ব উনি নিয়েছেন, সেজন্য ওঁকে ধন্যবাদ দিচ্ছি, বিশেষ করে তাঁর সাহসিকতার জন্য ধন্যবাদ দিচ্ছি। তিনি পরিষ্কার ভাষায় বলেছেন বিদ্যুত উৎপাদন ক্ষমতা বৃদ্ধি আনুপূর্বিক উন্নয়ন ও সম্প্রসারণ, গ্রামে গ্রামে বৈদ্যুতিকরণ এই সমস্ত কাজের জন্য টাকা চাইছেন। সুব্রতবাবু বললেন টাকা উনি চাইছেন। এখন খরচ অনেক বেড়েছে। ১৯৮৫-৮৬ সাল থেকে '৮৭-৮৮' সাল পর্যন্ত ক্রমাগত আমাদের বাজেটে আনুমানিক রাজস্বের যে ব্যয় তা ২৩.৪ ভাগ থেকে ১৯.৬ ভাগে এসে দাঁড়িয়েছে। কাজেই আমাদের টাকার অঙ্ক বৃদ্ধি, করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি সবিনয়ে তাঁর কাছে সাজেশন রাখতে চাই, সেটা হচ্ছে অকাজের লোক কে আর কাজের লোক কে সেটা বাছাই করা দরকার। বিদ্যুত কর্মীদের স্ট্রাইক হচ্ছে, কিন্তু সব জেলা থেকে খবর হচ্ছে যে লোডশেডিং'এর পরিমাণ কমেছে। ওঁরা বলছেন এতলোক চলে গিয়েছেন, তাহলে বলতেই হচ্ছে যে যাঁরা কাজ করতেন না তাঁরাই গিয়েছেন? যাঁরা আছেন, তাঁরা ইচ্ছা করলে কাজটা চালু রাখতে পারেন? এতদিন তাহলে জেদের বশে কাজ করেন নি? এই রকম লোককে বেছে বের করা দরকার। ট্রান্সমিশন লস যেটা হচ্ছে সেটা কিভাবে কমানো যায় তা ভেবে দেখা দরকার ট্রান্সমিশন লস আগে যেটা ১২/১৩ শতাংশ হতো এখন তা ২৩ শতাংশ হচ্ছে এন. টি. পি. সি. সমীক্ষা করে বলেছেন যে সারা ভারতবর্ষে এই ট্রান্সমিশন লস যদি ১ পারসেন্ট কমানো যায় তাহলে ২৬০ মেগাওয়াট শক্তি সম্পন্ন একটি বিদ্যুত কেন্দ্র তৈরি করা যায়। আমাদের দেশে এটা এখন ২৩ পারসেন্ট হলো কেন তা আপনাকে ভেবে দেখতে হবে। এটা যদি কমানো না যায় তাহলে কিছু হবে না। আমরা শুনি যে অ্যালুমোনিয়ামের তার চুরি যায় সেজন্য লোহার তার দিতে হবে। সেই তার চুরিটা বন্ধ করা যায় কিনা, সেটা এস. ই. বি.'এর লোক দিয়ে হোক বা অন্যভাবে হোক রক্ষা করতে হবে। গ্রামে গ্রামে সার্ভিস স্টেশন যদি রক্ষা না করা যায় তাহলে এবং ১৩২ কে. ভি.র সার্ভিস স্টেশন যদি গ্রামে না করা যায় তাহলে লো ভোল্টেজ বন্ধ করা যাবে না। কংগ্রেস আমলে যে লাইন করা হতো সেগুলো সঠিক ভাবে করা হতো কিনা জানিনা? সেগুলিকে চেক-আপ করতে হবে। দেখা যায় যে লাইন আছে অথচ সেই লাইন থেকে মাঝে মাঝেই বিদ্যুত পাওয়া যায় না রাত্রিতে বা সন্ধ্যার পর নিভে যায়। এ সম্বন্ধে আপনাকে ভেবে দেখতে হবে। এটাকে কিভাবে চেক-আপ করা যায় বা নতুন করে কিছু করা যায় কিনা তা ভেবে দেখতে হবে। আপনি টাকা নিচ্ছেন, বিদ্যুত উৎপাদন আপনি নিশ্চয়ই করবেন, কিন্তু গ্রামে বৈদ্যুতিকরণ কি ভাবে করবেন সেটা বড় কথা নয়, বড় কথা হচ্ছে যেটা বর্তমানে আছে সেটাকে কিভাবে আপনার সততা ও দক্ষতার দ্বারা, পরিশ্রম দিয়ে রক্ষা করা যায় তা ভেবে দেখতে হবে। এই সমস্ত কিছু ত্রুটি বিচ্যুতি থাকার জন্য বিদ্যুত যে ভাবে পাওয়ার কথা সেটা বাড়ছে না।

[5-30 — 5-40 P.M.]

এর যে কর্মী সংখ্যা তাদের অভিজ্ঞতার অভাব ভীষণ আছে। এদের প্রপারলি কাজে লাগাতে হবে। চুরি বন্ধ করতে হবে। তার চুরি বন্ধ হচ্ছে না। আমাদের জেলায় বড় বড় টাউন আছে, সেখানে তার চুরি হয়ে যাচ্ছে। এগুলো কি পুলিশ ধরতে পারেনা, এর কি কোনও ব্যবস্থা হতে পারে না? আগে বলতেন থোয়িং হয়ে যাচ্ছে, চুরি হয়ে যাচ্ছে এই চুরি কি বন্ধ করা যায় না? এই চুরির ব্যাপারে কি ইনস্যুরেন্স করা যায় না। এই যে ট্রান্সফরমার চুরি হয়ে যাচ্ছে এরজন্য কোনও ইনস্যুরেন্স করা যায় কিনা একটু বিচার-বিবেচনা করে দেখবেন এবং এতে কি রকম খরচ পড়ে সেইদিকটা একটু লক্ষ্য রাখবেন। আরেকটা জিনিস হচ্ছে এইযে, টেকনিক্যাল সেক্টর -এস. ই. বির টেকনিক্যাল ডিপার্টমেন্ট, এখানে বারো হাত কাঁকুড়ের তের হাত বিচি। সেখানে কেল্লার সেক্টরে সার্পেটি দেওয়ার কোনও লোক নেই। টেকনিক্যাল লোকের থেকে নন-টেকনিক্যাল লোক বেশি হয়ে গেছে। এরফলে বিদ্যুতের কোনও ব্যবস্থা হচ্ছে না। টেকনিক্যাল লোক যারা আসছে তারা অ্যাপোয়েনটেড হচ্ছে ফোর্থ গ্রেডে। আর ম্যাট্রিক পাশ যারা তারা যাচ্ছেন থার্ড গ্রেডে। সুতরাং সর্বস্তরে একটা বিরাট চেঞ্জ করা যায় কিনা একটু দেখবেন। কাজেই আমার মনে হয় এই ব্যাপারে একটা কমিটি করুন বা কমিশন করুন। এবং এরজন্য একটু চিন্তা-ভাবনা করার দরকার। গ্রামাঞ্চলে যে অ্যাডভাইসারি কমিটির মিটিং হয় তাতে শহর থেকে রিজিওন্যাল ম্যানেজার যান। সেখানে যে মিটিং হয় সেই মিটিং-এ রিজিওন্যাল ম্যানেজারের কাছ থেকে সাজেশন নিতে পারেন। তারপরে টেকনিক্যাল অফিসার যারা আছেন তাদের উপরে ডব্লিউ বি সি এস অফিসাররা মাতব্বরি করেন। তারপরে বোর্ডের যে অটোনমি ছিল সেই বোর্ডের অটোনমি নষ্ট হয়ে গেছে। ইঞ্জিনিয়ারদের মধ্যে যে উৎসাহ উদ্দীপনা ছিল সেই উৎসাহ-উদ্দীপনা কমে যাচ্ছে। তারপরে আপনাদের যে ভিজিলেন্স সেল রয়েছে সর্বসময়ে ত্রুটি ধরবার জন্য অর্থাৎ যে ইন্টারন্যাল ভিজিলেন্স হয়েছে দোষীদের ধরবার জন্য, সেই বিষয়ে একটু নতুন করে ভাবনা-চিন্তা করুন। এই ব্যাপারে আপনি যদি কোনও কমিটি করেন তাহলে খুব ভালো হয়। গ্রামে যে সাবস্টেশন ১৯৪৭ সাল থেকে ১৯৭৪ সাল পর্যন্ত হয়েছিল তারপরে আর কোনও সাব-স্টেশনের কল সেন্টারের সংখ্যা বাড়ছে না। আজকে শ্রমিকরা ঠিকমতো উপস্থিত না হওয়ার জন্য আজকে প্ল্যান্ট লোড ফ্যাকটার ঠিকমতো হচ্ছে কিনা এবং কাজ বাড়ছে কিনা সেটা দেখার জন্য সার্ভে করা দরকার। সমস্ত দিক থেকে বিস্তারিত ভাবে বিষয়টা চিন্তা-ভাবনা করুন, যাতে কাজের অগ্রগতি হয়। তারপরে ওয়েস্ট বেঙ্গল পাওয়ার ডেভেলপমেন্ট করপোরেশন এবং কোলাঘাট তাপ বিদ্যুতের ক্ষেত্রে যে অগ্রাধিকার হওয়ার কথা সেটা ঠিক দেখতে পাচ্ছি না। আরেকটি বিষয় বলে আমার বক্তব্য শেষ করবো, সেটা হচ্ছে যে, গ্রামে দেখি ট্রান্সফর্মার খারাপ হয়ে গেলে আরেকটা ট্রান্সফর্মার লাগায় এবং এর লোহাগুলো গ্রামে ছড়িয়ে-ছিটিয়ে থাকে। আমার মনে হয় এগুলো যদি জড় করে বিক্রি করা যায় তাহলে বিদ্যুৎ দপ্তরের এর থেকে বহু টাকা আসবে। এই ব্যাপারে এস ই বিকে একটু নজর রাখতে বলবেন। আর একটি কথা আপনার কাছে নিবেদন করবো সেটা হচ্ছে গ্রামাঞ্চলের বিভিন্ন জায়গায় আগেকার দিনে সাবস্ক্রাইবার কম ছিল বলে একটা থানাকে মিলে দুইটি সাব থানা ছিল, আজকে কনজিউমার বেড়েছে, প্রয়োজনও বেড়েছে সেইজন্য সাব-ডিভিশনের সংখ্যা বাড়াবার জন্য অনুরোধ করছি। আজকে এই যে ৯০.০ কোটি টাকা ধার চেয়েছেন এটার জন্য আপনাকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে

আমার বক্তব্য শেষ করছি, আশা করব আপনার নেতৃত্বে বিদ্যুৎ পর্ষদ ভাল ভাবে চলবে এবং গ্রামাঞ্চলে বিদ্যুৎ-র সমস্যা মিটবে।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার শেষ দিনের শেষ মুহূর্ত। আমরা জানি যে প্রত্যেকটি কাজের মধ্যে প্রত্যেকটি দিন খুবই সুখের হয়, একটা মন্ত্রী তার সিদ্ধান্তে উপনীত হতে পারে, এমনই একটি দিনে বিদ্যুৎ মন্ত্রী ধারের ঝোলা নিয়ে শেষ দিনে বিধানসভার সদস্যদের কাছে আর্জি জানাতে উপস্থিত হয়েছেন। ৮৯ সালের ১১০০ কোটি টাকার দেনাকে সামনে রেখে '৯০-৯১ সালের আর্থিক বছরে ২০০০ টাকা দিতে হবে, এতবড় আবদার নিয়ে বিধানসভায় তিনি একটি রেজলিউশন মুভ করেছেন। কার্যক্ষেত্রে কোন জায়গায় দাঁড়িয়ে এটাকে আমরা সমর্থন করবো সেটা বুঝতে পারছি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে দপ্তরটি সব চাইতে কলঙ্কিত, অপদার্থ দপ্তর, যাতে স্বজন পোষণ, দুর্নীতি পরিপূর্ণ হয়ে আছে, যে দপ্তরটি বিগত কয়েক বছর ধরে ছিল ওদেরই মহারাজার হাতে, যার নাম শ্রীযুক্ত জ্যোতি বসু, যিনি এখানের সভার নেতা, রাজ্যের মুখ্যমন্ত্রী, যার পাপের প্রায়শ্চিত্ত বর্তমান বিদ্যুৎ মন্ত্রী প্রবীর সেনগুপ্তকে বহন করতে হচ্ছে; তিনি আজকে তার দায়িত্ব এড়াতে পারছেন না। আমরা সংবাদপত্রে দেখেছিলাম যতীন চক্রবর্তী মহাশয় তিনি বলেছেন—আমাদের হাউসের প্রবীণতম নেতা একটি সেমিনারে বলেছেন বিদ্যুৎ নিয়ে ক্যাবিনেট মিটিংয়ে আলোচনা করার মতো সাহস কেউ পেত না, এই ব্যাপারে কেউ কোনও কথা বলতে পারত না। আমি বিশ্বাস করি তিনি বয়স্ক মানুষ, তিনি অসত্য কথা বলেননি। তখন একটি মাত্র দপ্তর ছিল যার বিরুদ্ধে কোনও মন্ত্রী কোনও সময়ে পর্যালোচনা করতে পারত না, সেই দপ্তরের মন্ত্রী ছিলেন শ্রীযুক্ত শ্রী জ্যোতি বসু মহাশয়। আজকে আমরা দেখলাম কি, একজন ট্রেড ইউনিয়ন নেতা প্রবীরবাবু শ্রমিকের নেতা, তিনি শ্রমিক বিরোধী কাজ করছেন। আমরা এতদিন জানতাম যে কাক নাকি কাকের মাংস খায় না, কিন্তু এই কাক যে কাকের মাংস খেতে পারে একজন ট্রেডইউনিয়নের নেতা হিসাবে, এবং যিনি আজকে শ্রমিকদের পেটে লাথি মারছে তাদের মুখের গ্রাস কেড়ে নিচ্ছে—যিনি শ্রমিক দরদী শ্রমিক মানুষ তিনি আজকে একটা কলঙ্কিত আইন প্রয়োগ করলেন—আপনার মতো সেই ব্যক্তিকে ইতিহাস কোনওদিন ক্ষমা করবে না। আর আজকে কিনা সেই ব্যক্তিকে, সেই খলনায়ককে আমাদের ২০০০ টাকা ঋণ দেওয়ার ক্ষমতা দিয়ে দিতে হবে! মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এটা কি আপনি সমর্থন করেন, আপনিও নিশ্চয় মনে মনে বলছেন তোমরা দিয়ো না, বিরোধিতা করো। আপনি যে রাজনৈতিক দলের প্রতিনিধি তারাও আজকে শ্রমিকদের নায্য দাবি-দাওয়া নিয়ে আন্দোলন করছে। '৭৭ সালে যেখানে ছিল ২৫০ কোটি টাকা ধার, সেখানে '৯০ সালে আবার একটা আবদার নিয়ে এসেছেন হাতে একটা বিরাট ঝোলা নিয়ে, পিছনে বড় বড় ডাকাত, আমাদেরকে ২০০০ টাকা ধার নেওয়ার সুযোগ করে দিতে হবে।

[5-40 — 5-50 P.M.]

[**] সেই ডাকাতরানি, ফুলন দেবীর থেকেও বিখ্যাত। আলিপুর নাজরাৎখানায় তিনি ডাকাতি করে এসেছেন, সেই ডাকাতির মহানায়িকা হচ্ছেন [**]

* Expanged as ordered by the Chair.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মক্ষিরানি রাণু ঘোষ নামটা বাদ যাবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আজকে তাঁকে বিদ্যুৎ দপ্তরের সচিব করে বসিয়েছেন, তাঁর হাত দিয়ে আমরা দু হাজার কোটি টাকা দেবো? ইনি অনেক কিছু করেছেন। কোথাও বিদ্যুৎ নেই। কৃষকদের নির্দেশ দিয়েছেন যে, রাত্রিবেলা স্যালো চালাও, ইন্ডাস্ট্রিতে বিদ্যুৎ নেই, ক্ষুদ্রশিল্প ধুঁকছে বিদ্যুতের অভাবে, আজকে লক্ষ লক্ষ শ্রমিক কাজ পাচ্ছেন না। শিল্প রুগ্ন হচ্ছে ইনফ্রাস্ট্রাকচারাল ডেফিসিয়েন্সির জন্য। তারপর স্যার, হাসাপাতলে বিদ্যুৎ নেই, মোমবাতি জ্বেলে অপারেশান করতে হয় রোগীকে। লিফট বন্ধ থাকে। লিফটে করে রোগীকে সঠিক জায়গাতে নিয়ে যাওয়া যায় না। পরীক্ষার সময় ছাত্ররা পড়তে পারছে না। একদিকে রেডিও বন্ধ, টি. ভি. ব্যাক আউট। পরীক্ষার সময় ছাত্ররা পড়তে পারছে না। একদিকে কোরোসিন নেই, অন্যদিকে বিদ্যুৎ নেই। বিদ্যুৎমন্ত্রীর অদ্ভুত ভূমিকা, বিদ্যুৎমন্ত্রী মৌনিবাবা সেজে বসে আছেন। এতো এক ভয়ঙ্কর চক্রান্তে লিপ্ত হয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যয় মঞ্জুরি চাইছেন রেজোলিউশনের নামে। সেই টাকা আমরা দিতে পারি? আমরা দিতে পারি না। আজকে কতগুলি পরিকল্পনার কথা এখানে বলা হয়েছে, সে সম্বন্ধে বলতে গিয়ে বলি যে, আজকে পশ্চিমবঙ্গের প্রকৃত উৎপাদন, পশ্চিমবঙ্গের ইনস্টলড ক্যাপাসিটি কত? পশ্চিমবঙ্গের বিদ্যুৎ কেন্দ্রগুলির প্ল্যান্ট লোড ফ্যাক্টর আর সর্বভারতীয় এন. টি. পি. সি. র প্ল্যান্ট লোড ফ্যাক্টর কত? একবারও কি এইসব ভেবে দেখেছেন? পশ্চিমবঙ্গের যেখানে শতকরা ৩৮ ভাগ সেখানে সর্বভারতীয় ক্ষেত্রে এন. টি. পি. সি.র গড় হিসাব হচ্ছে ৭০ ভাগ। তাহলে কিসের জন্য টাকা দেবো? কোলাঘাটরে কথা উনি বলছেন, কত বছর ধরে ধুঁকছে কোলাঘাট? কয়েকদিন আগে কোলাঘাটে একটা ঘটনা ঘটেছে, বিদ্যুৎমন্ত্রী তা জানেন। সেখানে রক্ষণাবেক্ষণ নেই, উৎপাদন প্রায়ই বন্ধ থাকে, সেখানে দামী, দামী যন্ত্রপাতি চুরি হয়ে যাচ্ছে একশ্রেণীর লোকের জন্য। কাজেই টাকা কি করে দেওয়া যাবে? কিছুদিন আগে সেখানে এমন ঘটনা ঘটল ইঞ্জিনিয়ারকে পর্যন্ত হাসপাতালে যেতে হলো। সেখানে ইঞ্জিনিয়ার, অফিসারদের মধ্যে কোনও সমন্বয় নেই, একটা বৈষম্যের সৃষ্টি করা হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী এক সময় বিদ্যুৎ দপ্তর দেখাশোনা করতেন। এখানে পুলিশ এবং কর্মচারিদের মধ্যে লুকোচুরি খেলা চলে। মাননীয় মুখ্যমন্ত্রী পাপের প্রায়শ্চিত্ত করবেন। পশ্চিমবঙ্গের ছয় কোটি মানুষের কাছে এর উত্তর আপনারা পাবেন। সুতরাং এর জন্য আমরা টাকা দিতে পারি না। বক্রেশ্বর প্রশ্নের উত্তরে উনি বলেছেন, ৫ কোটি টাকা সংগ্রহ হয়েছে। কোথায় সেই টাকা? আমি মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করতে পারি, সেই সংগৃহীত অর্থ ১৯৯০-৯১ সালের বাজেট বরাদ্দে কেন সংযোজিত হয়নি? কেন একটা হেডে সেই টাকা দেখানো হলো না? আজকে যদি পশ্চিমবঙ্গের মানুষ মাননীয় বিদ্যুৎমন্ত্রীর কাছে সেই ৫ কোটি টাকা কোথায় আছে যদি জিজ্ঞাসা করেন তাহলে মাননীয় বিদ্যুৎমন্ত্রী কি জবাব দেবেন? সংগৃহীত অর্থ বাজেট বরাদ্দের হেডে সংযোজিত না হয়, যদি বিধানসভায় ডিসপ্লে না করা হয় তাহলে এখানে পর্যালোচনা করা বেকার। আজকে যদি পশ্চিমবঙ্গের জনগণ জানতে চায় যে, এই টাকা কোথায় তাহলে মন্ত্রিমহাশয় কি জবাব দেবেন? মাননীয় মন্ত্রিমহাশয় কি উত্তর দেবেন? তারা বললেন ব্যাঙ্কে জমা হচ্ছে। কোন ব্যাঙ্কে জমা হচ্ছে? কোথায় কত সুদে জমা আছে? কত সুদ পেয়েছেন? এসবের কোনও বিস্তারিত তথ্য নেই, বিস্তারিত খবর নেই। কেন্দ্রীয় সরকার আপনাদের কখনোও বলেনি যে বক্রেশ্বর আমরা মঞ্জুর করব না বা করতে দেব না। পরিকল্পনা মাফিক দেশের আইনকে মেনে

আইনের মধ্যে থেকে রাশিয়ার ঋণ নিতে হবে। কারণ ভারতবর্ষ হচ্ছে একটা দেশ, আর তারই একটা অঙ্গ রাজ্য পশ্চিমবঙ্গ, সুতরাং নিয়ম মাফিক, পরিকল্পনা মাফিক নিয়ম নীতি মেনে সব কিছু করা দরকার, এই কথাটাই তদানিন্তন শক্তিমন্ত্রী বসন্ত শাঠে বলেছিলেন। শক্তিমন্ত্রী বসন্ত শাঠে কখনোই বলেননি, বা প্রধানমন্ত্রী রাজীব গান্ধী আপনাদের কখনোই বলেনি যে পশ্চিমবঙ্গকে বক্রেশ্বর দেওয়া হবে না, বঞ্চনা করা হবে। পশ্চিমবঙ্গে বক্রেশ্বর আমরা করবো না একথা তারা কখনোই বলেনি, বরঞ্চ তারা হাত বাড়িয়ে দিয়েছিলেন, আসুন, ভারতবর্ষের এন. টি. পি. সি-র সঙ্গে হাত মিলিয়ে পশ্চিমবঙ্গের মানুষকে আমরা বক্রেশ্বর উপহার দিই। আপনারা সেই ডাক ফিরিয়ে দিয়েছিলেন, তার পরিবর্তে আপনারা পলিটিক্যাল শ্লোগান করলেন কেন্দ্রের বিরুদ্ধে, আপনারা বললেন কেন্দ্র পলিটিক্যাল ক্রিডেজ করছে। বক্রেশ্বর নিয়ে পলিটিক্যাল শ্লোগান করতে গিয়ে পশ্চিমবঙ্গকে আপনারা আজকে এই দূর্দশার মধ্যে, আরও খারাপ অবস্থার মধ্যে ফেলে দিয়েছেন। আজকে মানুষ তাই আপনাদের ধিক্কার দিচ্ছে, আজকে বিদ্যুৎ সচিবকে তাই সার্কুলার দিতে হচ্ছে। কি সার্কুলার দিতে হচ্ছে গ্রামাঞ্চলে কৃষকরা রাত্রির বেলায় স্যালো টিউবওয়েল চালাবেন। এটা কি মগের মুলুক, গ্রামে কৃষকরা সারাদিন পরিশ্রম করার পর রাত্রিতে বিশ্রাম নেবে, নাকি স্যালো টিউবওয়লে বিদ্যুৎ সরবরাহ করবার জন্য আর মাঠের আলে আলে জল পৌঁছে দেওয়ার জন্য সারা রাত জেগে বসে থাকবে। কি সাংঘাতিক অবস্থা, কি মারাত্মক অবস্থা আজকে হচ্ছে। তাদের কথা আমাদের ভাবা উচিত। কোলাঘাট থেকে শুরু করে প্রত্যেকটি জায়গায় আজ দূর্নীতিতে ভর্তি, সব জায়গাতে মাথাভারি প্রশাসন। আরেকটা ব্যাপার হচ্ছে-যার বিরুদ্ধে বি. সি. মুখার্জির কমিটি সরাসরি অঙ্গুলি নির্দেশ করলেন, সেই দূর্নীতিগ্রস্থ অফিসারের বিরুদ্ধে কয়েক কোটি টাকা তছরূপের অভিযোগ আছে, সেই রকম একটা কেলেঙ্কারির নায়িকাকে আজকে বিদ্যুৎ দপ্তরের মতো গুরুত্বপূর্ণ দপ্তরের সচিব পদে নিযুক্ত করা হল। পশ্চিমবঙ্গের মানুষ আজ স্পষ্ট বুঝতে পারছে, পশ্চিমবঙ্গের বিদ্যুৎ সমস্যা আজ কোন দিকে যাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে উনি একটা হিসাব দিয়েছেন, আমরা চলতি পরিকল্পনায় অর্থাৎ অষ্টম পরিকল্পনায় কোথা থেকে টাকা সংগ্রহ করবো এবং কত টাকা সংগ্রহ করবো। বাজার থেকে ঋণ হিসাবে ২৯৬ কোটি ৩৯ লক্ষ, জীবন বিমা থেকে ৩৫ কোটি ৬১ লক্ষ, গ্রামীণ বিদ্যুৎ নিগম অর্থাৎ ন্যাশন্যাল রুলাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন খেকে ৩০৬ কোটি টাকা, বাণিজ্য ব্যঙ্ক থেকে ৫৬ কোটি ২১ লক্ষ টাকা ও আই. ডি. বি. আই থেকে ১১১.৩৫ লক্ষ টাকা সংগ্রহ হবে। এই যে হিসাবটা উনি দিয়েছেন, এই টাকাগুলো কোথায় যায়। বর্তমানে বিদ্যুৎ পর্ষদে যাচ্ছে, আমাদের কাছে যে খবর আছে তাতে লসের পরিমাণ ৩০০ কোটি টাকা পেরিয়ে গেছে। আজকে মাথাভারি প্রশাসন আবার টাকার বরাদ্দ চাইছে। আজকে যেখানে পে কমিশনের রির্পোটের ভিত্তিতে সাধারণ কর্মচারিদের ১২৭ টাকা মাইনে বাড়ছে, আর সেখানে অফিসারদের বাড়ছে দু'হাজার টাকা। তারা এরই বিরুদ্ধে প্রতিবাদে সোচ্চার হয়ে উঠেছে, আজ হাজার হাজার শ্রমিক সরকারের বিরুদ্ধে কাজ বন্ধ করছে, আই. এন. টি. ইউ. সি., এ. আই. টি. ইউ. সি., ইউ. টি. ইউ. সি, ফরোয়ার্ড ব্লক সবাই মিলে আজকে সংযুক্ত হয়ে আন্দোলন করছে। কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার, আজকে যখন শ্রমিকরা আন্দোলন করছে, তখন বিদ্যুৎ মন্ত্রী বলছে এই সংগ্রাম রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত। যেখানে ৩০ ভাগ কর্মচারীও কাজে যোগ দেয়নি, সেখানে উনি বলছেন ৭০ ভাগ কর্মচারী কাজে যোগ দিয়েছে এবং এই

হিসাবটা উনি প্রতিষ্ঠিত করতে যাচ্ছেন, তিনি বলছেন- সমস্ত কিছু ঠিক আছে, কোনও জায়গায় কোনও রকম ঘাটতি হচ্ছে না।

[5-50 — 6-00 P.M.]

স্যার, আজকে বিধানসভার শেষ দিনে আপনার মুখ থেকে মন্ত্রী মহাশয়ের মুখ থেকে পশ্চিমবঙ্গের মানুষের জন্য স্বপ্নের কথা শুনব ভেবেছিলাম, পশ্চিমবঙ্গের নব রূপায়নের কথা শুনব ভেবেছিলাম, পশ্চিমবঙ্গকে এগিয়ে নিয়ে যাওয়ার কথা শুনব ভেবেছিলাম, পশ্চিমবঙ্গের অর্থনৈতিক পুনরুজ্জীবনের কথা শুনব ভেবেছিলাম, শিল্পের অগ্রগতির কথা শুনব ভেবেছিলাম, পশ্চিমবঙ্গের বিদ্যুতের চাহিদা মেটানোর জন্য সৎ প্রচেষ্টা এবং সার্বিক পরিকল্পনার কথা শুনব ভেবেছিলাম, কিন্তু কালকে যখন এলাকায় ফিরে যাব তখন এলাকার মানুষকে বলতে হবে আমাদের মাননীয় বিদ্যুত মন্ত্রী সব কিছু বিক্রি করে দিয়ে শ্রমিকদের পিছন থেকে ছুরি মেরে ২ হাজার কোটি টাকা ঋণ নেওয়ার জন্য আমাদের কাছে দাবি করেছে। আগামীকাল থেকে এই গল্পই আমাদের মানুষকে শোনাতে হবে। এটা পশ্চিমবঙ্গের বিধানসভার একটা ব্লকময় অধ্যায়, তাই এই রেজলিউশনকে সমর্থন করতে পারলাম না বলে আমরা দুঃখিত।

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দীর্ঘ বাজেট অধিবেশনের অদ্য শেষ রজনীতে আমার শ্রমিক আন্দোলনের সহকর্মী বন্ধু মাননীয় বিদ্যুৎমন্ত্রী যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি দু একটা কথা বলতে চাই। প্রথমত গতকাল আমি শেষ দিকে বিধানসভায় ছিলাম না, কিন্তু তিনি বক্রেশ্বর বিদ্যুৎ প্রকল্প যেটা পশ্চিমবঙ্গের মানুষের কাছে আমাদের বামফ্রন্টের আত্মমর্যদার প্রতীক বলে অভিহিত করি সেই বক্রেশ্বর বিদ্যুৎ প্রকল্প সম্পর্কে গতকাল যে জবাব দিয়েছেন তার সাথে অর্থমন্ত্রী যখন সাধারণ বাজেট প্রস্তাব পেশ করেন সেই সময় জবাবি ভাষণে আমার কথার উপর তিনি যে জবাব দিয়েছিলেন তার মধ্যে গুরুতর অসংগতি রয়েছে। গতকাল বিদ্যুৎ মন্ত্রী মহাশয় বলেছেন যে ১৯৯৩ সালে বক্রেশ্বর বিদ্যুত প্রকল্প শেষ হবে। কিন্তু আমি যখন অর্থমন্ত্রীকে বলেছিলাম এর আগের ভাষণে, আপনি বলেছেন ১৯৯২ সালে সাধারণ নির্বাচন হবে, বিরোধী পক্ষের তরফ থেকে আমাদের সমালোচনা করবে যে নির্বাচনী চমক হিসাবে এটা একটা ব্যবস্থা করা হচ্ছে, তখন তিনি জবাবি ভাষণে বলেছিলেন যে ১৯৯২ সালের আগে, নির্বাচনের আগে আমরা চেষ্টা করব যাতে সেটা সম্পূর্ণ হতে পারে। কিন্তু গতকাল আমাদের বিদ্যুতমন্ত্রী মহাশয় একেবারে ক্যাটিগোরিক্যালি বললেন যে ১৯৯৩ সালে হবে। এই গুরুতর অসংগতির প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। দ্বিতীয় কথা হল এই যে, আমি বিদ্যুতমন্ত্রী মহাশয়ের অবগতির জন্য জানাচ্ছি গত ১৩ তারিখে রবিবার আমাদের পশ্চিমবঙ্গের তথা কলকাতার যে নন্দন প্রেক্ষাগৃহ সেখানে চারটা থেকে শুরু করে পৌনে আটটা পর্যন্ত একটা অনুষ্ঠান হচ্ছিল এবং বোম্বাই থেকে বহু শিল্পী সেখানে এসেছিলেন। এস এস কে এম হাসপাতালের সঙ্গে নন্দনের বিদ্যুত সংযোগ রয়েছে। কিন্তু আশ্চর্যের কথা এই প্রথম রেকর্ড সৃষ্টি হল নন্দন প্রেক্ষাগৃহে চারটা থেকে আটটা পর্যন্ত বিদ্যুত ঘাটতি ছিল, সেখানে অন্ধকার ছিল, বোম্বের শিল্পীরা আমাদের লজ্জায় ফেলে দিয়েছিলেন। এস এস কে এম হাসাপাতালে সেদিন পাওয়ার কাট হয়েছিল। আমার সহকর্মী বন্ধুর কাছে আবেদন আপনি টাকা তুলছেন তুলুন, কিন্তু বিদ্যুতের বেহাল অবস্থা যাতে আর বজায় না থাকে সেদিকে একটু দৃষ্টি দিন।

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুতমন্ত্রী মহাশয় রাজ্য বিদ্যুত পর্ষদের জন্য ধারের পরিমাণ ১১০০ কোটি টাকা থেকে বাড়িয়ে ২০০০ কোটি টাকা করার প্রস্তাব এনেছেন পশ্চিমবাংলার বিদ্যুতের উন্নয়ন এবং সম্প্রসারণের জন্য। আমি প্রথমেই যেটা বলতে চাই তা হল এই, রাজ্য বিদ্যুত পর্ষদ তার জোট উৎপাদন ক্ষমতার কত অংশ অ্যাকচুয়্যালি উৎপাদন করতে পারছে অর্থাৎ প্ল্যান্ট লোড ফ্যাক্টরের মাত্র ৩৬% উৎপাদন করতে পারছে, আর সেখানে এন. টি. পি. সি. ৭২% উৎপাদন করতে পারছে। এর কম একটা বেহাল অবস্থায় রাজ্য বিদ্যুত পর্ষদের জন্য আপনি আমাদের কাছে ঋণের পরিমাণ বৃদ্ধি করবার কথা বলছেন। আমার বক্তব্য হল — রাজ্য বিদ্যুত পর্ষদের এই বেহাল অবস্থা কেন, সেটা আপনাকে বলতে হবে এবং এই বেহাল অবস্থা দূর করার জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন সেই বিষয়ে হাউসকে স্যাটিসফাই করতে হবে এবং তারপরে ঋণ সংগ্রহের প্রস্তাবকে অনুমতি দেওয়া যেতে পারে। বিদ্যুত উৎপাদন কেন্দ্রগুলির এই বেহাল অবস্থা কেন? রক্ষণাবেক্ষণের অভাব, ঠিকমতো মেরামত করা হয় না, এই সব তো আছেই, তার থেকেও সব চেয়ে বড় ঘৃণ্য জিনিস হল ওখানে দলবাজী চলছে। এই বিদ্যুত উৎপাদন কেন্দ্রগুলিতে অত্যন্ত ঘৃণ্য দলবাজী চলছে এবং বামফ্রন্টের বৃহত্তর শরিক দল সি. পি. এম এর দলবাজী হচ্ছে। সেখানে কি হচ্ছে না? সংকীর্ণ দলবাজীর স্বার্থে বিদ্যুত কেন্দ্রগুলিতে যোগ্য ব্যক্তিদের সরিয়ে অযোগ্য ব্যক্তিদের বসানো হচ্ছে সরকারি ক্ষমতার জোরে সংখ্যালঘু সিটু ইউনিয়নকে সাধারণ কর্মচারিদের উপর জোর করে চাপিয়ে দেওয়া হচ্ছে এবং বিরোধী ইউনিয়নগুলির উপর নানা রকম অবসঙ্গতি, জোর জুলুম, দমন পীড়ন হচ্ছে অর্থাৎ সমস্ত দিক থেকে বিদ্যুত কেন্দ্রগুলিতে আজকে কাজের পরিবেশকে নষ্ট করে দেওয়া হচ্ছে দু দিন ধরে বিদ্যুত ধর্মঘট চলছে ১৭/১৮ মে। এই রাজ্য বিদ্যুত পর্ষদের ধর্মঘট সম্পর্কে আপনি মন্তব্য করেছেন। সর্বাগ্রে আমি এই সম্পর্কে বক্তব্য রাখতে গিয়ে এটা বলতে চাই যে, আন্দোলনের সমস্ত রকম প্রয়োজন সত্ত্বেও বিদ্যুত পর্ষদের কর্মচারীরা ১৭/১ তারিখে ধর্মঘট করেছেন দুদিন ব্যাপী বামফ্রন্ট সরকারের বৃহত্তর দল সি. পি. এম. এর সমস্ত রকম প্রয়োজন,. বিদ্যুতমন্ত্রী হিসাবে আপনার ট্রেনিংকে উপেক্ষা করে তারা ধর্মঘট করেছে। সিটুর পক্ষ থেকেও তাদেরকে নানা রকম ট্রেনিং নেওয়া হয়েছে। এই সমস্ত কিছুকে উপেক্ষা করে যেভাবে বিদ্যুত পর্ষদের কর্মচারীরা সর্বাত্মক সমর্থন পেয়েছে, তার জন্য আমি আমাদের দলের পক্ষ থেকে তাদেরকে অভিনন্দন জানাচ্ছি।

[6-00 — 6-10 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে উনি বলছেন যে এই বিদ্যুত ধর্মঘট রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত। কিসের জন্য বলছেন রাজনৈতিক উদ্দেশ্যেপ্রণোদিত সেটা আমি ওর কাছ থেকে জানতে চাই। এই বিদ্যুত ধর্মঘট যে দাবিগুলি নিয়ে হচ্ছে আপনি একজন বামপন্থী আন্দোলনের শরিক হিসাবে ট্রেড ইউনিয়নের একজন নেতৃস্থানীয় ব্যক্তি বিসাবে এই দাবিগুলি কি অস্বীকার করতে পারেন? আপনি কি বলতে পারেন এই দাবিগুলি ন্যায্যগত নয়? মূলত ২৪ দফা দাবি সেখানে আছে। সেখানে যে কমিটির রির্পোটের ভিত্তিতে যে বঞ্চনা নেমে এসেছে সে ব্যাপারে সবাই বলেছেন, আপনিও জানেন যে বেতন বৃদ্ধি যা হল তাতে সাধারণ কর্মচারীদের ক্ষেত্রে ন্যুনতম ১২৭ থেকে ১৪০ টাকা আর অফিসারদের ক্ষেত্রে হাজার টাকা। কোনও কমিটি এতবড় বৈষম্যমূলক রির্পোট দেন নি। যার ফলে ৩৫ পারসেন্ট শ্রমিক কর্মচারী

তারা এই নতুন বেতনহারে জলপান দেন নি। এমন কি আপনাদের সিটুর যে অনুমোদিত ইউনিয়ান-ওয়ার্কম্যান, তাদের ৪০ পারসেন্ট সদস্য তারাও জলপান ফর্মে সই করেন নি প্রতিবাদ জানিয়ে। অন্যান্য দাবিগুলি ছিল ৪৫৭ এ কালা সার্কুলার সেগুলি প্রত্যাহার করার দাবি, বছরে বছরে বদলির নামে কর্মচারিদের অহেতুকভাবে হয়রান বন্ধ করা এবং হাজার হাজার স্থায়ী পদ যা বিলোপ করতে চাইছেন সেগুলি বন্ধ করা। ফোরম্যান কমিটির যে রিপোর্ট তাতে সাঁওতালডিতে ৯৩ টি স্থায়ী পদ বিলোপ হয়ে যাচ্ছে। কাজেই শ্রমিক কর্মচারিদের ন্যায়সংগত দাবীর ভিত্তিতেই এই আন্দোলন হচ্ছে অথচ আপনি বলছেন যে এটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত আন্দোলন। একমাত্র সিটু বাদে সমস্ত ট্রেড ইউনিয়ন—আই. এন. টি. ইউ. সি. জয়েন্ট কাউনসিল, জয়েন্ট অ্যাকশানকমিটি, তাতে এস. ইউ. সি. আই., আর. এস. পি., ফরোয়ার্ড ব্লক, নকশাল সবাই আছেন। এমন কি সিটু ইউনিয়নের একটা বিরাট অংশ তারা মুখে প্রকাশ্যে না বলতে পারলেও এই ন্যায়সংগত দাবিকে সমর্থন করছেন, উত্তরবাংলায় সেটা আপনি দেখেছেন। এসবের পরেও আপনি বলছেন যে এই ধর্মঘট রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। তারপর স্যার, কি রকম স্ববিরোধিতা দেখুন। গত পরশুদিন আমরা এখানে এসমা ব্যবহার না করার যে নীতি রাজ্যসরকার নিয়ে চলেছেন সেটা যেন অব্যহত থাকে। আমি বলেছিলাম; বৃহত্তর ঐক্যের স্বার্থে ইন লেটার আমি এটা মেনে নিচ্ছি বাট নট ইন স্পিরিট। কিছুদিন আগে তেল শিল্পে এসমা প্রয়োগের ব্যাপারে ন্যায়সঙ্গতভাবেই কেন্দ্রীয় সরকারের কাছে প্রতিবাদ জানানো হয়েছিল এবং আপনারাও তা জানিয়েছেন, সেখানে রাষ্ট্রীয় মোর্চা সরকার বলেছিলেন যে এরকম অত্যাবশ্যকীয় শিল্প, সেখানে এরকম জিনিস চলে না অনুরূপভাবে আপনারাও দেখছি এখানে সে কথা বলছেন যে বিদ্যুতের মতন দপ্তর, এখানে এ জিনিস চলে না। তারপর সবাতোজের কথা বলেছেন। স্যার, এ ক্ষেত্রে আমার সেই দুর্গের দাওয়াই-এর কথা মনে পড়ে যাচ্ছে। যেখানে ১১ শত শ্রমিক আছে সেখানে ১২ শত পুলিশ পাঠিয়ে নাশকতা মূলক কাজের নাম করে বিরোধী ইউনিয়নগুলিকে নস্যাত করার চেষ্টা হচ্ছে। আজও আবার সেই সুর বেরিয়ে আসছে ইন দি নেম অব স্যাবোটেজ। আজকে ন্যায়সংগত দাবি নিয়ে যে শ্রমিকরা বিদ্যুত ধর্মঘট করছে তাতে এই ভাবে স্যালাইন করার চেষ্টা হচ্ছে, জনসাধারণের মধ্যে বিভ্রান্তি সৃষ্টি করার চেষ্টা হচ্ছে। আজকে বলা হচ্ছে যে এই ধর্মঘটের পিছনে সমর্থন নেই, স্যাবোটেজ হচ্ছে ইত্যাদি কথা এবং ধর্মঘট করার পরেও নাকি বিদ্যুত উৎপাদন বেড়ে গেছে। আপনাদের প্রত্যেকেরই বাক-স্বাধীনতা আছে, তাই আপনারা এসব কথা বলতে পারেন। কিন্তু সরকারের এক সময়ে ট্রেজারি বেঞ্চে যতীনবাবু ছিলেন। তিনি যে কথা বলেছেন সেটা আপনারা নিশ্চয়ই শুনেছেন। কালকে কি হয়েছিল? বিদ্যুত উৎপাদন যদি বাড়ে, এই রকম যদি হয়, বিশেষ বিশেষ সময়ে উৎপাদন বাড়িয়ে এই কেন্দ্রগুলিকে সর্বনাশ করা হচ্ছে। আপনারা দলীয় স্বার্থে নির্বাচনের সময়ে বা বিশেষ সময়ে দ্ব্যর্থহীন ভাবে হঠাৎ উৎপাদন বৃদ্ধি দেখিয়ে দেবার জন্য নিয়ম বহির্ভূত ভাবে যন্ত্রগুলিকে চালিয়ে সেগুলিকে নষ্ট করে দিচ্ছেন। অপর দিকে ধর্মঘটের সময়ে জনসাধারণকে দেখানো হচ্ছে যে বিদ্যুত উৎপাদন হচ্ছে এটা অস্বীকার করতে পারবেন না। এইভাবে যন্ত্রগুলিকে নষ্ট করে দেওয়া হচ্ছে। এই যন্ত্রগুলি চালানোর ক্ষেত্রে যে গ্যাপ দিতে হয় তা না করে ওয়াইল্ড চার্জ দিয়ে যে এগুলি করা হচ্ছে তা অস্বীকার করা যায়না। আজকে আপনি বিদ্যুতের যে বাজেট ভাষণ উত্থাপন করেছেন, সেই ভাষণের মাধ্যমে আমাদের কাছে টাকা চেয়েছেন। আপনি রাজ্য বিদ্যুত পর্ষদের জন্য টাকা চেয়েছেন। কিন্তু এইপর্ষদ চলছে কি ভাবে? আপনি

বক্তৃতায় বলেছেন যে ট্রান্সমিশন ডিস্ট্রিবিউশন ২১.৫ পারসেন্ট ওয়েস্টেজ এবং বিভিন্ন সময়ে অডিট রির্পোটে এই সম্পর্কে হুসিয়ারী দেওয়া হয়েছে। বছরের পর বছর এইভাবে বিদ্যুত অপচয় হচ্ছে এবং এই যে ২১.৫ পারসেন্ট ওয়েস্টেজ, এটা রেকর্ড ওয়েস্টেজ। অথচ এগুলি দুর করার মতো কোনও কার্যকরি ব্যবস্থা নিতে পারছেন না। এইভাবে বিদ্যুত চুরী হচ্ছে। আজকে কোলাঘাটে রক্ষীদের সামনে থেকে কয়লা চুরি হয়ে যাচ্ছে এবং আপনার ইঞ্জিনিয়াররা বাধা দিতে গিয়ে মার খাচ্ছে। আপনার বাজেট ভাষণে এই স্বীকারোক্তি আছে। আপনি চুরী বন্ধ করতে পারছেন না, অপচয় বন্ধ করতে পারবেন না, ট্রান্সমিশন ডিস্ট্রিবিউশন রেকর্ড পরিমাণ ওয়েস্টেজ হবে, সেগুলি দুর করতে পারবেন না, আপনি শুধু টাকা চেয়ে যাবেন, আপনি ঋণের সীমা বাড়িয়ে যাবেন। এই জিনিস সমর্থন করা যায় না। কাজেই আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী স্বদেশ চাকী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুত মন্ত্রী যে ২ হাজার কোটি টাকা ঋণ নেবার জন্য অনুমোদন চেয়েছেন, তিনি যদি আরো বেশি চাইতেন তাহলেও আমি এটা সমর্থন করতাম। কারণ বিদ্যুত একটা গুরুত্বপূর্ণ বিষয়। এই বিদ্যুত ছাড়া রাজ্যের কোনও উন্নতি হতে পারে না। আজকে ছোট শিল্প বলুন, কৃষিই বলুন, ব্যবস্যা-বাণিজ্য বলুন, গার্হস্থ জীবনের ক্ষেত্রে বলুন, সর্বত্র বিদ্যুতের প্রয়োজন। আজকে চিকিৎসা ক্ষেত্রে, শিক্ষাতেও বিদ্যুতের প্রয়োজন। এই বিদ্যুতের উপরে নির্ভর করেই আমাদের রাজ্যের উন্নয়ন। কাজেই তিনি সে জন্য আমদের কাছে ঋণ চেয়েছেন। আমি বুঝতে পারছি না যে কেন তারা এটা অনুমোদন করতে চাইছেন না। তারা কি চান যে আমাদের রাজ্যে বিদ্যুতের উন্নতি না হয়? দোষ-ত্রুটি হয়ত কিছু থাকতে পারে। কিন্তু তার জন্য গঠন মুলক সমালোচনা যদি করেন তাহলে সেই সমালোচনা সমর্থন করা যেতে পারে। মন্ত্রী মহাশয় যদি সেটা গ্রহণ না করেন তাহলে সেটা আলাদা কথা। কিন্তু বিদ্যুতের জন্য আমাদের টাকার অনুমোদন করতে হবে এবং বিদ্যুতের উন্নয়নের জন্য আমাদের গঠন মূলক সমালোচনা করতে হবে।

[6-10 — 6-20 P.M.]

আমি জানি কৃষকরা সময় মতো কৃষি কাজ করার জন্য বিদ্যুত পায় না, কলকাতা শহরে লোডশেডিং হচ্ছে, আমাদের মফস্বল শহরগুলোতে লোডশেডিং হচ্ছে, আমি আশা করবো মন্ত্রী মহাশয় আগামী দিনে নতুন নতুন গ্রামগুলোতে বিদ্যুত প্রসারিত করবার চেষ্টা করবেন এবং বর্তমানে যে বিদ্যুত আছে, তাকে সুষ্ঠু ভাবে সমস্ত মানুষের মধ্যে সম বন্টন করবেন এবং বিদ্যুতের উন্নতি করা দরকার, তার প্রচেষ্টা তিনি করবেন, এই বিশ্বাস রেখে তিনি যে ঋণ চাইছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মন দিয়ে বিরোধী সদস্যদের বক্তব্য শুনছিলাম। ওঁরা ধান ভাঙতে শিবের গীতের মতো বক্তব্য রাখলেন। প্রস্তাবটা হচ্ছে ঋণ নেবার প্রস্তাব এবং এটা নুতন নয়, ১৯৭৪ সালে যখন কংগ্রেসিদের রাজত্ব চলছিল, সিদ্ধার্থ শংকর রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন, তখন ১০০ কোটি টাকা ঋণ নিতে হয়েছিল এই বিধানসভা থেকে। আজকে যেহেতু বিদ্যুতের চাহিদা বেড়েছে, কাজের ক্ষেত্র বেড়েছে, বাস্তব অবস্থায় সেই জন্য অষ্টম যোজনায় পাঁচ বছরের জন্য ঋণ নেবার ব্যবস্থাটা আনা হয়েছে। ওরা যেটা বললেন যে দমন পীড়ন হচ্ছে, আমি তাঁকে মনে করিয়ে দেবো, যখন রেল ধর্মঘট হয়েছিল, তখন কী ভাবে দমন পীড়ন মূলক ব্যবস্থা গ্রহণ করে সেই রেল ধর্মঘটকে ভাঙা

হয়েছিল, সেটা কী তাঁরা ভুলে গেছেন? মানস বাবু, মাননীয় সদস্য ভুলে গেছেন এমার্জেন্সি জারি করে কী ভাবে কালা কানুন জারি করে বিনা বিচারে আটক করে আইন সম্মত ভাবে ডাক্য আন্দোলনকে তারা ধ্বংস করেছিলেন, অতীত কালের কথা বলে আজকে তারা এই সব ঘটনার কথা ভুলে গেছেন। আমি দেখেছি গ্রামের মধ্যে যেখানে লোকদীপের কাজ হচ্ছে যেখানে কার্যকর হচ্ছে, গ্রুপ সাপ্লাই, সেখানে সমস্ত কর্মচারী, আই. এন. টি. ইউ. সি. থেকে আরম্ভ করে সমস্ত ট্রেড ইউনিয়নের কর্মচারীরা, শ্রমিকরা একজোটে ক্ষেত মজুরদের ঘরে ঘরে কাজ করে দিয়েছে, তারা কাজ করে যাচ্ছে, এই সমস্ত কাজের মধ্যে দিয়ে একটা ঐক্য গড়ে উঠছে, কিন্তু এই ধর্মঘটের জন্য সেই ঐক্য এরা ধ্বংস করার চেষ্টা করছে। কাজ না করে মিথ্যা ওভার টাইম নেবার বহু ঘটনা, প্রমাণ স্বরূপ আছে এবং তার জন্য শাস্তির ব্যবস্থা করেছেন মন্ত্রী মহাশয় এবং এই ওভারটাইম বন্ধ করার পর থেকেই, যারা বেআইনি ভাবে মিথ্যা বিল করে ওভার টাইম নিতেন, তারা জোট বেঁধে নানা রকম গোলমাল পাকাবার চেষ্টা করছেন। মানসবাবু বলে গেলেন বক্রেশ্বর নাকি কেন্দ্রীয় সরকার মঞ্জুর করেছিলেন। ঠিক রাজীব গান্ধী যেমন নির্বাচনের আগের মুহূর্তে ছুটে এলেন হলদিয়াতে পেট্রো কেমিক্যালের শিলান্যাস করতে, তাকে মঞ্জুর না করেই, এ. আই. সি. সি.'র প্রেসিডেন্ট যদি এই কাজ করতে পারেন, উনি তো এই কথা বলবেন। উনি বলেন বক্রেশ্বর নাকি এন. টি. পি. সি.'র মাধ্যমে করলে কেন্দ্রীয় সরকার অনুমোদন দিতেন। বক্রেশ্বরের কাজ এন. টি. পি. সি.'র মাধ্যমে করলে বিদ্যুত ৭০ ভাগ অন্য রাজ্যে চলে যেত, পশ্চিমবঙ্গ পেত মাত্র ৩০ ভাগ। তাতে আমাদের চাহিদা পূরণ হতো না। সেটা না বলে বললেন যে রাজ্য সরকার রিফিউজ করেছে। উনি বললেন যে মুখ্যমন্ত্রীর পাপের প্রায়শ্চিত্ত প্রবীর বাবু করছেন। আমি তাকে বলি, সাঁওতালডির অবাস্তব পরিকল্পনার জন্য আজকে এই রাজ্যের এই দুরবস্থা হয়েছে। যেখানে জল নেই, কয়লা নেই, তেল নেই যে মেশিন দিয়েছে, তা এক্সপেরিমেন্ট করার জন্য দিয়েছে, এই নিয়ে ওরা সাঁওতালডি করলেন, যার ফলে সাঁওতালডি চির রুগ্ন হয়ে গেল। এছাড়া কংগ্রেসী রাজত্বে কোনওদিন মেন্টিনেন্স পর্যন্ত করা হয়নি। বিদ্যুত কেন্দ্র গুলির কোনও রকম মেন্টিন্যান্স করেন নি, দায়িত্বজ্ঞানহীন-ভাবে কাজ করে গেছেন। আর আজকে বলছেন, জ্যোতিবাবুর পাপের প্রায়শ্চিত্ত করছেন প্রবীরবাবু! না, কংগ্রেস রাজত্বের পাপের প্রায়শ্চিত্ত আমাদের করতে হচ্ছে। চাহিদা বেড়েছে, অথচ চাহিদা বাড়বে এটা জেনে সে-ভাবে ওঁরা কোনও রকম ব্যবস্থা না করে যাওয়ার জন্যই আজকে এই সংকট। আজকে প্রচুর চাহিদা বেড়েছে এবং বাড়ছে। গ্রামে গ্রামে ডিপ টিউবওয়েল হয়েছে, তার সাহায্যে কৃষিতে উৎপাদন বেড়েছে। শহরে, নগরে কুটির শিল্পের প্রসার হয়েছে, বেকার ছেলেরা নানান কাজ করছে। এই সব কারণে বিদ্যুতের চাহিদা ক্রমাগত বাড়ছে। স্বাভাবিক-ভাবেই যোগানের দরকার এবং সেই যোগান বাড়াবার জন্যই দরকার হচ্ছে ঋণের। ঋণ নেবার এই যে ব্যবস্থা, এটা কোনও নতুন কথা নয়। কংগ্রেসের আমলেও ঋণের জন্য বিধানসভা থেকে প্রস্তাব মঞ্জুর করা হয়েছে। আজকে যেহেতু কাজ বেশি হচ্ছে সেহেতু বেশি ঋণেরও প্রয়োজন হচ্ছে। ওঁদের আমলে কি কাজ হত তা আমরা জানি। গ্রামে একটা কাঠের খুঁটি পুঁতে দিয়ে ঘোষণা করা হত গ্রামে বৈদ্যুতিকরণ হয়েছে। এ-জিনিস এই বিধানসভায় ততকালীন মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশংকর রায় করতেন। আজকে আর এ-জিনিস হচ্ছে না। আজকে গ্রামের ক্ষেতমজুরদের ঘরে পর্যন্ত 'লোকদীপ' প্রকল্পের সাহায্যে বিদ্যুত পৌছে দেওয়া হচ্ছে। সুতরাং চাহিদা বাড়ছে বলেই বিদ্যুত প্রকল্পের জন্য আমাদের অতিরিক্ত ঋণের প্রয়োজন হচ্ছে এবং ১৯৯০ সাল থেকে ১৯৯৫ সাল পর্য

৮ম পরিকল্পনার সময়ের জন্য মন্ত্রী মহাশয় ঋণের যে প্রস্তাব এখানে উত্থাপিত করেছেন সেটা ন্যায্য প্রস্তাব। কিন্তু বিরোধী পক্ষের সদস্যরা সেই প্রস্তাবের বিরোধিতা করলেন। অবশ্য ওঁরা শুধু বিরোধিতার জন্যই বিরোধিতা করলেন। ওঁদের বিরোধিতা করার মধ্যে কোনও যুক্তি নেই। আজকে গ্রাম বাংলার মানুষ অনেক আন্দোলন, সংগ্রামের মধ্যে দিয়ে যে জায়গায় এসেছেন তাতে ওঁদের কথায় তাঁরা আর বিভ্রান্ত হবেন না। ওঁরা এখানে যে কথা যতই বলুন না কেন, বাইরে ওঁদের ঐসব কথা কেউ বিশ্বাস করে না। আজকে এখানে ওঁরা যেসব কথা বললেন সেসব কথা যদি বাইরে গিয়ে বলেন তাহলে ওঁরাই কোণঠাসা হয়ে যাবেন। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়রে ২০০০ কোটি টাকা পর্যন্ত ঋণ সংগ্রহের দাবিকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বিদ্যুত মন্ত্রী মহোদয় যে প্রস্তাব উত্থাপন করেছেন তা আমি সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বিরোধী পক্ষের দু'জন বন্ধুর—ভাল বিতর্কিত সুব্রত মুখার্জির এবং মানস ভুঁইয়ার—শব্দ ভান্ডারের দৈন্যতা দেখে খুবই আশ্চর্য লাগল! তাঁরা বিধানসভায় বক্তৃতা করছেন, অথচ তাঁদের ভাষা এমন জায়গায় এসে দাঁড়িয়েছে যে, একজন বিদ্যুত মন্ত্রীকে 'বদমাশ' বললেন, আর একজন 'ভোঁদা' বললেন। আজকে ওঁরা কোথায় এসে দাঁড়িয়েছেন! এইসব কথা বললেন। আবার মানস ভুঁইয়া বললেন, "তুমি মহারাজ সাধু হলে আজ আমি আজ চোর বটে।" তা আমি মানস ভুঁইয়া —কে বলি, ৩৮ টি সন্তানের হে মুগ্ধ জননী—রেখেছো কংগ্রেস করে মানুষ করোনি। তা নাহলে আজকে এখানে ঐভাষা ব্যবহৃত হয়! মাননীয় মহাশয় যে প্রস্তাবটি এখানে উত্থাপন করেছেন, এটা কি নতুন কিছু নাকি? এটা কোনও নতুন ব্যাপার নয়। কংগ্রেসের আমলে—'৭৪-৭৫ সালে এরকম ঋণ দেওয়া হয়েছে। আজকে কেন নিতে হচ্ছে বিদ্যুত ব্যবস্থাকে সম্প্রসারিত করার জন্য। যদিও এখন কংগ্রেস আমলের চেয়ে বিদ্যুত উৎপাদন অনেক বেড়েছে। এখানে সেসব পরিসংখ্যান উল্লেখ করে কোনও লাভ নেই। বিগত কংগ্রেস আমলে এক সাঁওতালডি ছাড়া আর অন্য কোনও উদ্যোগ গ্রহণ করা হয় নি। আধুনিক যুগে কোনও একটি দেশের অর্থনৈতিক বুনিয়াদকে যদি দৃঢ় এবং শক্তিশালী করে গড়ে তুলতে হয় তাহলে সে-ক্ষেত্রে বিদ্যুত অপরিহার্য। অথচ সুব্রত বাবুরা মন্ত্রী থাকাকালীন পশ্চিমবাংলার অর্থনীতির স্বার্থে সেই কাজ করে যান নি। যার ফলে পশ্চিমবাংলার অর্থনীতি ভেঙে পড়েছিল। সেখান থেকে তুলতে তো সময় লাগবে, ম্যাজিকের সাহায্যে এক দিনে তাকে টেনে তোলা যায় না। আলাদিনের আশ্চর্য প্রদীপ দিয়ে হবে না, সময় লাগবে। সে জন্য নতুন নতুন প্রকল্প তৈরি করা হচ্ছে। ৮ম পরিকল্পনায় উত্তরবঙ্গের রাম্মাম জল-বিদ্যুত প্রকল্পের সম্প্রসারণ ঘটানো হচ্ছে। সাঁওতালডিতে ইউনিট বাড়ানো হচ্ছে, ব্যান্ডেলে ইউনিট বাড়ানো হচ্ছে। জলঢাকা জলবিদ্যুত প্রকল্পকে নতুন করে তৈরি করা হয়েছে। এই রকম-ভাবে ব্যাপক বিদ্যুত প্রকল্প হাতে নেওয়া হয়েছে পশ্চিম বাংলার মানুষের স্বার্থে। এবং সেই কারণে লোন সংগ্রহ অপরিহার্য হয়ে পড়েছে।

[6-20 — 6-30 P.M.]

সেজন্য লোন অপরিহার্য হবে এবং যেহেতু আমাদের সাংগঠনিক ব্যবস্থার মধ্যে এই সুযোগটা থেকে গিয়েছে সেই কারণেই উনি নিয়েছেন। আমার যতদূর মনে আছে এর আগে এক সময়ে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন যে, ঋণও বেড়ে যাচ্ছে। ঋণের মাত্রাটা কেন্দ্রীয়

সরকার বাড়িয়েছেন, জানিনা, ঋণের পরিমাণ কতখানি এবং তার কতটা দায়ভার আমাদের বহন করতে হবে। ওঁরা বিদ্যুত আলোচনায় ধর্মঘটের কথা বললেন বার বার আমাদের দিকে অঙ্গুলি নির্দেশ করে আমাদের সংগঠন, এ. আই. টি. ইউ. সি. ফরওয়ার্ড ব্লক সংগঠন, আর. এস. পি সংগঠন অন্দোলনে কর্মচারিদের দাবি দাওয়া নিয়ে আলোচনা চলছে তাই নিয়ে আজকে এখানে আলোচনার কোনও সুযোগ ছিল না। কতজন কর্মচারী ধর্মঘটে অংশ গ্রহণ করেছেন কি করেন নি। মাননীয় সুব্রতবাবু সরাসরি বলে দিলেন অপদার্থ ও অকর্মণ্য এই বলে আক্রমণ করেছিলেন, মাননীয় সুব্রতবাবুর পরিসংখ্যান যদি ঠিক হয়, যদি ৯৮ ভাগ ধর্মঘটে অংশগ্রহণ করে থাকেন তাহলে পশ্চিমবঙ্গে যেটুকু বিদ্যুৎ চলছে কলকাতা শহরে যা দেখছি তা ভেঙ্গে পড়ে অন্ধকার হওয়ার কথা ছিল। ওঁর তথ্যের মধ্যে বোধহয় কিছু অসত্য, কারচুপি আছে। ওঁরা কতদিন ধর্মঘট করছেন, কি করছেন না তা নিয়ে আলাপ-আলোচনা হচ্ছে না। আমি আজকে মাননীয় বিদ্যুৎমন্ত্রীকে সাধুবাদ জানাব এই জন্য যে মাননীয় সুব্রতবাবুর কথা যদি সত্যি হয় যে, ৯৮ ভাগ শ্রমিক কর্মচারী অংশগ্রহণ করেছে তাহলে তো মুশকিল কিন্তু সুব্রতবাবু বাড়ি গিয়ে দেখবেন যে তাঁর দুগ্ধ ফ্যানসি শয্যার কাছে আলো জ্বলছে, পাখা চলছে। আর তাই যদি হয় তাহলে ধরে নিতে হবে যে তিনি তথ্য বিকৃত করেছেন। যাই হোক আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাব যে—অনেক সময় মানুষকে পোষাকের আড়ালে বোঝা যায় না আসল মানুষটা সুযোগ পেলে বেরিয়ে আসে—যে সব রুচির পরিচয় সকলে দিয়েছেন আপনি পরিশীলিত ভাষাতে তার যথাযোগ্য জবাব দেবেন। কারণ ওরা ক্রমশ সীমাহীন হয়ে যাচ্ছে এই রকম একটা জায়গায় বসে কি ভাষায় কথা বলতে হয় সেটা জানেনা। পরিশেষে আমি মাননীয় মন্ত্রী মহাশয় যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব দুঃখিত যে, এক সময় যিনি পশ্চিমবঙ্গের মন্ত্রী ছিলেন, অথচ যে প্রস্তাব আমি এনেছি তার অর্থ তিনি বুঝতে পারছেন না। উনি হয়ত জানেন না যে, বিদ্যুতের জন্য যে টাকাটা দেওয়া হয় তার প্রায় সবটাই ধার করে দেওয়া হয়। এল. আই. সি., ব্যাঙ্ক, আর. আই. সি. বা পাওয়ার ফিনান্স কর্পোরেশন থেকে এরজন্য টাকা ধার করা হয়। আর বিদ্যুৎ প্রতিষ্ঠানগুলি লাভ করবার উদ্দেশ্যে করা হয় না—এটা সেবামূলক প্রতিষ্ঠান। কারণ যে মূল্যে বিদ্যুৎ উৎপাদন করতে হয়, বা কিনতে হয় তার থেকে কম দামে ভরতুকি দিয়ে কৃষিক্ষেত্রে, ডোমেস্টিক কনজিউমারদের এবং ছোট ব্যবসায়ীদের দেওয়া হয়। কিন্তু ওঁরা এই শিল্পটাকে ঠিকভাবে গড়ে তোলবার চেষ্টাও করেননি যা কৃষির, শিল্পের এবং মানুষের অগ্রগতির জন্য দরকার। এক্ষেত্রে হিসাবটা তুলে ধরলেই বুঝবেন সেটা। আমরা ১৯৮৮/৮৯ সালে ১৭৬.৪৯ কোটি টাকা ঋণ করেছিলাম, কিন্তু আমাদের রিপেমেন্ট করতে হয়েছে ৭০.৪২ কোটি টাকা এবং ইন্টারেস্ট দিতে হয়েছে ৭৫.৭৪ কোটি টাকা। এই যে টাকাটা দিতে হয়েছে তার মধ্যে কংগ্রেস আমলে যে ঋণ করা হয়েছিল তারজন্যও আসল এবং সুদ দিতে হয়েছে। পরের বছর ধার করা হয়েছিল তারজন্যও আসল এবং সুদ দিতে হয়েছে। পরের বছর ধার করা হয়েছিল ১৯২.১৭ কোটি টাকা, কিন্তু রিপেমেন্ট করতে হয়েছে ৮০.৯০ কোটি টাকা, ইন্টারেস্ট দিতে হয়েছে ৮৭.০৬ কোটি টাকা। আজকে এর বিরোধিতা করলেন ওঁরা! কারণ পশ্চিম বাংলার অগ্রগতি ওঁরা চান না। এইভাবে বক্রেশ্বরের বিরোধিতাও করেছেন, কিন্তু সাধারণ মানুষ আমাদের সাহায্য করেছেন। কিন্তু সেক্ষেত্রেও তাঁরা বিরোধিতা করেছেন। আবার এখানেও বিরোধিতা করেছেন। কারণ

রিপেমেন্ট করি সেটা ওরা চান না, অযোধ্যা হিলে পাইপ দিয়ে জল উপরে তুলে বিদ্যুৎ তৈরি করবো সেটা ওঁরা চান না, কোলাঘাটে আরো যে ৪টি ইউনিট করবো সেখান থেকে বিদ্যুৎ পরিবহন, বণ্টন এবং তারজন্য যে সাব-স্টেশন করবো সেটা ওরা চান না। কিন্তু ওঁরা পশ্চিমবঙ্গে বাস করেন। যেখানে এতদিন পশ্চিমবাংলার ক্ষেত্রে শত্রুতাই করে এসেছেন সেখানে আজকেও তাই করবেন এটাই স্বাভাবিক। ওঁরা পশ্চিমবাংলার মানুষকে যে অন্ধকারে নিয়ে গিয়েছিলেন সেক্ষেত্রে আমরা কিছুটা অগ্রগতি দেখিয়েছি এবং আগামী দুই-তিন বছরে আরও কিছুটা অগ্রগতি ঘটবে। আজকে বিদ্যুতের অভাবে নাকি দেশ অন্ধকার হয়ে যাচ্ছে। কিন্তু দেখা যাচ্ছে ক্ষুদ্রশিল্পের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ প্রথম হয়েছে। আগে গ্রামাঞ্চলে যে পরিমাণ বিদ্যুৎ দেওয়া হত, বর্তমানে তার চেয়ে অনেক বেশি বিদ্যুৎ দেওয়া হচ্ছে। বামফ্রন্ট সরকার আসার প্রথম বছরে এক থেকে দেড় লক্ষ নতুন কানেকশন দেওয়া হয়েছে। আজকে বিদ্যুতের অভাবে ক্ষুদ্র বা বৃহৎ কোনও শিল্প চালানো যাচ্ছে না দেখাতে পারবেন না। শ্যালো, মিনি-ডিপ টিউবওয়েল, ডিপ টিউবওয়েল বা আর. এল. আইর কথাও বলতে পারবেন না। তবুও বলছি, ঘাটতি আছে। পিক আওয়ারস্—৬টা থেকে ১০টা সময় ডাঃ গোপালদাস নাগ যখন মন্ত্রী ছিলেন সেই সময় তিনি একটা রেসট্রিকশন করেছিলেন—সেটা আমরা তুলতে পারিনি, তবে কিছুটা রিল্যাকস্ করেছি। অন্য সময় কোনও বাধা নেই। যেমন কনটিনিউয়াস প্রসেস্ অফ ইণ্ডাস্ট্রি আছে তাকে আমরা বিদ্যুৎ দিই। পশ্চিমবঙ্গে কনটিনিউয়াস প্রসেস্ অফ ইণ্ডাস্ট্রিতে বিদ্যুৎ পাচ্ছে না বলে উৎপাদন ব্যাহত হচ্ছে দেখাতে পারবেন না। তবে কোনও কোনও সময় লাইনের গণ্ডগোলের কারণে সেটা হতে পারে।

[6-30 — 6-40 P.M.]

এ তো গেল এই টাকাটা চাওয়ার পিছনে যুক্তি। এখানে ধর্মঘট সম্বন্ধে বলা হয়েছে। পে-কমিটি কিসের জন্য করা হয়েছিল? পশ্চিমবঙ্গে পে-কমিটি করা হয়েছিল বিদ্যুত কর্মীদের জন্য এবং সরকারি কর্মচারিদের জন্য করা হয়েছিল পে-কমিশন। তার উদ্দেশ্যটা কি? তার উদ্দেশ্য হচ্ছে শ্রমিক কর্মচারিদের টাকা-পয়সা কতটা বাড়ানো যায় তারজন্য। শিক্ষকদের, সরকারি কর্মচারিদের যেমন বাড়ানো হয়েছে, বিদ্যুৎ কর্মীদের জন্য তেমনিভাবে বাড়ানো হয়েছে। আমি গতকাল হিসাব করে বলেছিলাম যে বিদ্যুৎ বিভাগে একজন কর্মীর ১২৯ টাকা থেকে ৬২৯ টাকা বেশি পেয়েছেন। তাঁদের প্রত্যেকের মজুরি ১২৯ টাকা থেকে ৬২৯ টাকা পর্যন্ত বেশি হয়েছে। ১৯৮৬ সালের মধ্যে যাঁরা কাজ শুরু করেছেন তাঁদের ১৫০ টাকা বেড়েছে এবং এই যে টাকাটা বেড়েছে এরজন্য ১৫ কোটি টাকা লাগছে। আমরা সরকারে এসেছি, আমরা জনপ্রতিনিধি, আমরা শুধু সরকারি কর্মচারী এবং বিদ্যুৎ কর্মীদের সেবার জন্য আসিনি। আমরা সাধারণ মানুষ, গরীব মানুষ, সকল মানুষের সেবা করার জন্য এখানে এসেছি। এখানে ৬০ কোটি টাকা লোকসান হচ্ছে যেখানে, সেখানে প্রতি বছরে ১৫ কোটি টাকা বেশি দেওয়া হচ্ছে। এরিয়ার হিসাবে, বকেয়া হিসাবে ১৮ কোটি টাকা দেওয়া হচ্ছে জনসাধারণের কাছ থেকে টাকা নিয়ে। আমরা সেই জনসাধারণের জন্য ডেভেলপমেন্টের কাজ করব না? সবকিছু কর্মচারীকে দিয়ে হাত তুলে বসে থাকবো? আমরা তো জনপ্রতিনিধি, জনসাধারণের কাছে আমাদের কোনও কর্তব্য নেই? সেজন্য সাধারণ মানুষের কাছে কর্তব্য পালনের মধ্য দিয়ে যতখানি সম্ভব সেটা দেওয়া হচ্ছে। এখানে প্রশ্ন করেছেন যে অফিসার এবং ইঞ্জিনিয়ারদের ভীষণ বেড়ে গিয়েছে। সরকারি কর্মচারিদের, সরকারি ইঞ্জিনিয়ারদের থেকে ওঁরা বেশি পেতেন

না, নানা কারণে কম পাচ্ছিলেন। এখানে কম পয়সা দিলে ভালো ভালো ইঞ্জিনিয়াররা চলে যাবেন, অনেকে চলে যাচ্ছিলেন, এখানে একটা ড্রেনেজ হয়ে যাচ্ছিল। সরকারি ইঞ্জিনিয়ার যাঁরা তাঁরা বেশি পাবেন আর বিদ্যুৎ পর্ষদে যারা কাজ করবেন তারা পাবেন না, সরকারি অফিসে যারা কাজ করবেন তারা পাবেন আর বিদ্যুৎ পর্ষদের অফিসাররা পাবেন না; এটা কি হতে পারে? এখন পাঁচ বছর পরপর সিনিয়র স্কেল হয়ে যাবে। মেডিকেল বিলের কথা বলছেন? তার মানে জনসাধারণের টাকা লুঠ করার কথা? সরকারি কর্মচারীরা, অফিসাররা— এঁদের জন্য কত টাকা বরাদ্দ আছে। অসুখ হলে নিশ্চয়ই দেওয়া হবে কিন্তু তার পরিমাণ দেওয়া আছে বছরে দু'হাজার টাকা। সেই তুলনায় কর্মচারিদের মাসে ৩০ টাকা করে দেওয়া হয়। আমি দেখেছি আগে একটা পরিবারের জন্য নব্বুই হাজার টাকা পর্যন্ত দেওয়া হয়েছে। একজন সরকারি কর্মচারীকে সেবা করবো শুধু? জনসাধারণকে, ক্ষেত মজুরকে আমাদের দেখতে হবে না? আমরা যেহেতু জনসাধারণের জন্য কাজ করছি, তবুও আমরা তাদের পরিবার পিছু বছরে দু'হাজার টাকার সংস্থান রেখেছি। আরও অনেক জিনিস মাননীয় বিরোধী পক্ষের সদ্যস্যরা জানেন না। বিদ্যুৎ কর্মীরা, অফিসাররা অনেক সময়ে কাজ করার জায়গা থেকে চলে যান, কিন্তু ফিউজ ঠিক করে ব্যবহারের জন্য বিশেষ কিছু করেন না, তারফলে অনেক সময় অ্যাকসিডেন্ট পর্যন্ত হয়ে যায়। শুধু পে-কমিটি মানে টাকা পয়সা নয়, পে-কমিটি করার অর্থ হচ্ছে বিদ্যুৎ কর্মীরা, বিশেষ করে টেকনিক্যাল অফিসাররা যাঁরা থাকবেন তাঁদের সেখানে কাজ করতে হবে। তাঁরা যদি কাজ না করেন তাহলে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে। জনসাধারণকে সেবা করার জন্য তারা কাজ করবেন, শুধু পয়সা নয়, বিদ্যুৎ কর্মীদের কাজ হচ্ছে ন্যস্ত কাজ তাদের করতে হবে। অফিসাররা সেখানে থাকবেন না, কাজ করার জন্য উপস্থিত থাকবেন না, এটা কখনও হতে পারে না। পে-কমিটিতে বলা হয়েছে অফিসারদের গাড়িবাড়ির জন্য যে অপব্যয় সেই অপব্যয় কমাতে হবে। সেখানে সেটা কমাতে হবে, বিদ্যুতে ক্ষেত্রে এসব কথা বলেছি। এই যে নানারকম চুরি হচ্ছে এরজন্য তো একটা ব্যবস্থা নিতে হবে। এই যে টাকা দেওয়া হচ্ছে, তার তো একটা হিসাব দিয়ে টাকা নিতে হবে। রিএমবার্স করলেই তো হিসাব দেখাতে হবে। অন্তত একটা গড় হিসাব তো দেখাতে হবে। এবং সেই গড় হিসাব দেখালে পরেই টাকা দেওয়া হবে। আমি সেদিন সাংবাদিকদের বলেছিলাম যে, এই যে, এরা ধর্মঘট করছেন এরা এই ব্যাপারে কোনও ট্রেড ইউনিয়ন নেতার সঙ্গে আলোচনা করেন নি। আমি তাতে সুব্রতবাবুর নাম করলাম এবং কমলাপতির নাম করলাম কিন্তু দেখলাম ওরাই উস্কানি দিয়েছেন। ওরাই উস্কেছে এই সমস্ত শ্রমিক কর্মচারিদের। ওঁরা কি বোঝেন যে একটা পে-কমিটি হল, সেই পে কমিটিতে সমস্ত ট্রেড ইউনিয়ন তাদের চার্টার অফ ডিমান্ড দিয়েছেন, প্রত্যেকের সঙ্গে আলোচনা করা হয়েছে। সেখানে কমিটি একটা প্রস্তাব দিয়েছে এবং সেটা পশ্চিমবঙ্গ সরকার গ্রহণ করেছে এবং বিদ্যুৎ পর্ষদও বলেছে যে এটা কার্যকরি হয়েছে কিন্তু এইরকমভাবে প্রসেস করুন। এরপরে টাকা বাড়ানো যে আর যায় না কোনও ট্রেড ইউনিয়ন নেতা জানে না। আসলে জেনেশুনে এটা বিভ্রান্ত করার চেষ্টা করছেন। আসলে ওদের এইভাবে বোঝানো হয়েছে সুতরাং আমার মনে হয় সুব্রতবাবুর ট্রেড ইউনিয়ন সম্বন্ধে কোনও জ্ঞান নেই অথবা উনি বুঝেও না বোঝার ভান করে থাকেন। এখানে একটা অশান্তি সৃষ্টি করার চেষ্টা করা হয়েছে যে, ১৫ ভাগ শ্রমিক কর্মচারী নাকি ধর্মঘটে অংশগ্রহণ করেছেন। আপনারা নিজেরা ভাবুন তো যদি ৯৫ ভাগ শ্রমিক কর্মচারী ধর্মঘটে অংশগ্রহণ করে তাহলে তো আর এই বিধানসভা চলতে পারত না। সি ই এস সির তো আর আলো

জ্বলতো না। সি ই এস সি তো বিদ্যুৎ পর্ষদের দ্বারাই তো চলে। সুতরাং ৯৫ ভাগ যদি ধর্মঘটে সাড়া দিত তাহলে আজকে আর এই সভা করতে হোত না। ৯৫ ভাগের মধ্যে মাত্র ৫ ভাগ লোক কাজে যোগ দেয় নি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমার কাছে হিসাব আছে যে সাব-স্টেশনে আই এন টি ইউ সির কর্মচারীরা কাজ করেছেন। সুব্রতবাবু যদি হিসাব চান আমি দেখাতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি অনুমতি করলে সেই হিসাব আমি দেখিয়ে দেবো। আমার কাছে তালিকা আছে। আই এন টি ইউ সির নেতারা যদি কেউ চান আমি দেখাতে পারবো। আমি গর্বের সঙ্গে বলতে পারি হাওড়া সি এল ডিতে আই এন টি ইউ সির কর্মীরা কাজ করেছেন। এমন কি যেখানে বিদ্যুৎ শিল্প গড়ে বিদ্যুৎ উৎপাদন হয় সেখানে সেই গুরুত্বপূর্ণ জায়গায় তারা কাজ করেছেন। সুতরাং তাদের একটা দায়িত্ব আছে। আপনারা এই ধর্মঘটের উস্কানি কেন ছড়ালেন? কারণ আপনারা জানেন যে বিদ্যুতের ধর্মঘট করলে পশ্চিমবঙ্গ একেবারে অচল হয়ে যাবে। পশ্চিমবঙ্গ আরও আলো পাবে না, পানীয় জল পাবে না, কারখানা বন্ধ হয়ে যাবে, একটা চরম অব্যবস্থার সৃষ্টি হবে। একথা যে কোনও শিশুও বুঝতে পারবে। এবং সেক্ষেত্রে এইরকম একটা গুরুত্বপূর্ণ দপ্তর, একটা ইমার্জেন্সি হিসাবে আমরা তার কোনও ব্যবস্থা নেবো না, এতো হতে পারে না। দুদিন ধরে ধর্মঘট চললে পরে যে রাজ্যের কি অবস্থা হবে সে তো আপনারা সকলেই বুঝতে পারছেন এবং সেক্ষেত্রে কোনও সরকারই চুপ করে বসে থাকতে পারে না। সুব্রতবাবু যেভাবে অভদ্র ভাষায় গালাগালি করলেন এই বিধানসভাতে আমি চুপচাপ বসে শুনলাম। কিন্তু আমি তাঁকে তো সেইভাবে বলতে পারবো না। তবে এটা পশ্চিমবঙ্গের মানুষকে বোঝানো দরকার যে তারা মতলব করে, চক্রান্ত করে এই ধর্মঘটের ডাক দিয়েছেন। দুদিন ধরে পশ্চিমবঙ্গে অন্ধকার থাকবে, পানীয় জল পাবে না, কল-কারখানা বন্ধ হয়ে যাবে আর আমরা নীরব হয়ে বসে থাকবো? কোনও দায়িত্বশীল সরকার এভাবে বসে থাকতে পারে না।

[6-40 — 6-50 P.M.]

সেইজন্য আজকে আমাদেরকে ব্যবস্থা নিতে হয়েছে এবং অনুরোধও করতে হয়েছে বিভিন্ন সংগঠনগুলিকে আই. এন. টি. ইউ. সি-র সদস্যদেরকে যাতে জনসাধারণ কোনও অসুবিধার সম্মুখীন না হয়, সেই ব্যাপারে আমরা দেখেছি শতকরা ৭০ ভাগ শ্রমিক কর্মচারী তারা কাজ করেছেন—এ থেকেই বোঝা যায় পশ্চিমবাংলার মানুষের চেতনার প্রকাশ, সেইজন্য আজকে তারা অভিনন্দন পাওয়ার যোগ্য। এ ছাড়া আমাদের এখানে বদলির কথা বলেছেন মানস ভূঁইয়া মহাশয়—বদলি হবে না কেন, ট্রান্সফার হবে না কেন, ধরুন একজন পাহাড়ের জঙ্গলের ধারে কাজ করছেন যেহেতু তার ধরা করার বা জানাশোনা কেউ নেই সেইহেতু সে ঐ জঙ্গলের ধারে বা পাহাড়ে বা সমুদ্রের ধারে চিরকাল কাজ করবেন, আর কিছু সুবিধাভোগী লোক তারা কলকাতায় কাজ করবে, এ তো হতে পারে না। সেইজন্য বদলি হবে। এই যে বিদ্যুৎ পর্যদের এখানে অনেক লোক আছে, এখানে তো এত লোকের প্রয়োজন নেই, তাই তাদেরকে বলা হয়েছে মাঠে-ময়দানে চলে যান, এখানে শুধু কিছু মুষ্টিমেয় লোক থাকবে। যাদের ধরার কোনও লোক নেই তারা চিরকাল ওখানে থাকবে। এই জিনিস চলতে পারে না, সেইজন্য এই নীতিটাকে বদল করা হচ্ছে। আই. এন. টি. ইউ. সি. ও সিটুর বিভিন্ন শ্রমিক সংগঠনের দলবাজির কথা বলা হচ্ছে—আজকে বিদ্যুতের সুযোগ নিয়ে যা খুশি

বলছেন, এর কোনও উত্তর আমি দেব না। এ ছাড়া উনি বলছেন ৫ কোটি টাকা কি হল, ৫ কোটি টাকার হিসাব কৈ, আমি তো বলেছি ৫ কোটি যেটা জনসাধারণ দিয়েছেন সেটা ব্যাঙ্কে আছে, সেটা কোথায় এবং কত কোটি টাকা হয়েছে সেটা জানতে চাইলে আমি পরে জানিয়ে দেব। সুব্রতবাবু বললেন টাকা ধার নিচ্ছেন, উনি তো আগে মন্ত্রী ছিলেন, আপনি তো জানেন টাকার হিসাব রাখার জন্য অডিট হয়, সেটা আপনি জানেনই। আবার বললেন আমরা নাকি দালালি করেছি, পুঁজিপতিদের সমর্থক, টাটা বিড়লার নাকি আমরা দালাল—এই ধরনের অনেক অসামঞ্জস্য কথাবার্তা ওনারা বললেন। আমরা হচ্ছি জনগণের প্রতিনিধি, সেইহেতু ধর্মঘটের বিরোধিতা করা এবং এই ব্যবস্থাকে সচল রাখার জন্য যে ব্যবস্থা করেছি এটা নাকি অন্যায়, আমি শ্রমিক নেতা ছিলাম এখন নাকি ভুলে গিয়েছি, আমাকে নাকি ভূত দেখছেন—আসল প্রবীর সেনগুপ্তকে দেখছেন না, এই ধরণের অনেক অসংলগ্ন কথাবার্তা ওনারা বললেন। ওরা আজকে বিদ্যুৎ ব্যবস্থাকে বানচাল করার চেষ্টা করছেন, জনসাধারণকে অসুবিধার মধ্যে ফেলার চেষ্টা করছেন, কৃষি শিল্পকে বন্ধ করার চেষ্টা হচ্ছে সেখানে আমরা কি করবো, সেখানে আমরা কি তাহলে জনসাধারণের পক্ষে করবো না, এটাকে যদি দালালি বলেন তাহলে বলব জনসাধারণের সেবা করার জন্যই তো এসেছি, এবং জনসাধারণ আমাদেরকে পাঠিয়েছেন, সেইজন্যই এখানে এসেছি। এছাড়া দেবপ্রসাদ সরকার মহাশয় যে কথা বলেছেন স্থায়ী পদে নিয়োগ করা হচ্ছে, সেখানে আমাদের যত লোক আছে তাদের পুনর্বিন্যাস করা হচ্ছে, আমি বলেছি সারা ভারতবর্ষের ম্যান মেগাওয়াট রেশিও হচ্ছে দুই, আমাদের এখানে সেটা সাড়ে চার, শুধু ডিস্ট্রিবিউশন নয়, সেখানে আমাদের পুনর্বিন্যাসও করা হচ্ছে। যদি কোথাও বাড়তি থাকে তাহলে সেখানেও করা হচ্ছে। নাশকতামূলক ব্যাপারে যে কথাটা বলেছেন সেটার ব্যাপারে আমি কিছু বলতে চাই না। স্বদেশ চাকী মহাশয় বলেছেন লোডশেডিং হচ্ছে—তবে এটা যত কম হয় এবং না হয় সেটা আমি দেখবো। আর অনেকে যতীন চক্রবর্তী মহাশয়ের কথা শুনতে বলেছেন, যাঁরা বিরোধী দলে আছেন তাঁদের সাথে তো মিলে যায় তাঁর কথা। সেজন্য শোনাতে চাই—প্রথম হচ্ছে, যতীনবাবু তো একটা বড় দপ্তরের মন্ত্রী ছিলেন এবং সেই দপ্তর থেকে রাস্তাঘাট করা হতো, বিদ্যুৎ দেখা, বিদ্যুতের দায়িত্বেও তিনি ছিলেন। যেমন এই সমস্ত হাসপাতাল, সরকারি দপ্তর দেখতেন, তাঁর কিন্তু বিদ্যুৎ সম্বন্ধে ধারণা থাকা উচিত ছিলো, কিন্তু কি দেখা গেলো তাঁর ধারণা নেই। অনেকসময় ওভারহেড লাইন খারাপ হয়। ডেডিকেটেড ফিডার পি. জি. হাসপাতাল এবং নন্দনে একসাথে আছে। ডেডিকেটিভ ফিডার, এটা তো কোনদিন লোডসেডিং হবে না, সেদিন সেটা কোন কারণে হয়েছিলো সেটা হয়তো সি. ই. এস. সি. বলতে পারবে। কোনও রকম বোধ হয় ওভারহেড লাইন ট্রিপ করে বা কোনও কেবল ফল্টই হোক, যাই হোক হয়েছিল। উনি এতবড় একটা দপ্তরের দায়িত্বে ছিলেন, বিদ্যুৎ নিয়ে নাড়াচাড়া করেছেন, তিনি এটা বোঝেন না? হয়তো ওঁনার বয়স হয়ে গেছে, সব কথা ভেবে উঠতে পারেন না, অর্থাৎ হরতাল হয়ে গেছে কি না জানি না। তা না হলে এই রকম কেন বললেন জানি না। আর একটা কথা তিনি বলেছেন, বলছেন যে আমাদের অসীমবাবু না কি বলে গেছেন ১৯৯২ সালের মধ্যে হবে, আমি বলছি ১৯৯৩ সালে হবে। অসীমবাবু কি বলেছেন সেটা দেখতে হবে। কিন্তু আমি তো বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী, আমি যা বলছি আমি দেখেই বলছি। আমার কথাটাই ঠিক ১৯৯৩ সালে হবে। অনেক বিদ্যুৎ নিয়ে আলোচনা হয়েছে, বিদ্যুৎ রাতারাতি হয় না। আমি জানি না অসীমবাবু কি বলেছেন, সে সম্বন্ধে আমি বলতেও চাই না। কিন্তু আমি যেটা বলছি সেটাই

সঠিক, ১৯৯০ সালে হবে। সোভিয়েতের সঙ্গে কথা হয়েছে, পরে বিধানসভায় জানাবো। এবারে আমি যে কথায় আসতে চাই সেটা হচ্ছে, এই যে টাকাটার কথা আমি বলেছি, এই টাকাটা খুব দরকার, এটা আপনারা নিশ্চয় বুঝতে পারছেন। আগামী ৫ বছরে অষ্টম পরিকল্পনায় এতো টাকা ঋণ করতে হবে এবং ঋণ না করলে কাজগুলি হবে না। পশ্চিমবঙ্গের প্রতি শত্রুতা করেছেন, পশ্চিমবঙ্গের অনেক সর্বনাশ করেছেন, তার জবাব পশ্চিমবঙ্গের মানুষ দিয়েছেন। ছোট জায়গায় বসতে হয়। ভারতবর্ষের মানুষ জবাব দিয়েছেন, কয়েকটা রাজ্যে শুধু আছে। তাদের কাছে সমর্থন চাই না। আমরা জানি পশ্চিমবঙ্গের মানুষের সমর্থন পাবো, তারা শত্রু নন, তারা এই কাজের পক্ষে থাকবেন। বিধানসভায় যাঁরা সদস্য আছেন এবং বিভিন্ন দলের যারা আছেন তাঁরা নিশ্চয় এটাকে সমর্থন করবেন। এই কথা বলে, এই প্রস্তাবকে গ্রহণ করবার জন্য আবেদন করছি।

**Mr. Speaker** : There is no amendment to the Resolution.

The motion of Shri Prabir Sengupta that —

Whereas sub-section (3) of section 65 of the Electricity (Supply) Act, 1948 (54 of 1948) (hereinafter referred to as the said Act), provides that the maximum amount which the State Electricity Board may at any time have on loan under sub-section (1) of that section shall be ten crores of rupees, unless the State Government, with the approval of the State Legislative Assembly, fixes a higher maximum amount ;

And whereas the State Government, with the approval of the State Legislative Assembly, by the Power Department notification No. 852-Power II, dated the 4th October, 1986, fixed a higher maximum amount of eleven hundred crores of rupees which the West Bengal State Electricity Board might at any time have on loan under sub-section (1) of section 65 of the said Act ;

And whereas the State Government now considers that the maximum amount which the West Bengal State Electricity Board may at any time have on loan under sub-section (1) of section 65 of the said Act should be two thousand crores of rupees ;

And whereas this Assembly is also of opinion that the maximum amount which the West Bengal State Electricity Board may at any time have on loan under sub-section (1) of section 65 of the said Act should be two thousand crores of rupees ;

Now, therefore, this Assembly approves that the maximum amount which the West Bengal State Electricity Board may at any time have on loan under sub-section (1) of section 65 of the said Act shall be two thousand crores of rupees.

—Was then put and a Division taken with the following results.

## AYES

Abdul Quiyom Molla, Shri
Abdus Sohan Gazi, Shri
Adak, Shri Nitai Charan
Atahar Rahaman, Shri
Bal, Shri Shakti Prasad
Bauri, Shri Haradhan
Bhattacharya, Shri Gopal Krishna
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kumud Ranjan
Chaki, Shri Swadesh
Chowdhury, Shri Bikash
Das, Shri Ananda Gopal
Das, Shri Bidyut
Duley, Shri Krishna Prasad
Goswami, Shri Subhas
Hira, Shri Sumanta Kumar
Jahangir Karim, Shri Sk.
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Kisku, Shri Upen
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Konar, Shri Himansu
M. Ansaruddin, Shri
Majhi, Shri Raicharan
Majhi, Shri Surendra Nath
Majumdar, Shri Pannalal
Mandi, Shri Rampada
Moitra, Shri Birendra Kumar
Mozammel Haque, Shri
Mojumder, Shri Hemen
Mondal, Shri Biswanath
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhansu Sekhar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Naskar, Shri Sundar
Neogy, Shri Brajo Gopal
Pradhan, Shri Prasanta
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Sudhir
Ray, Shri Dwijendra Nath
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta
Saha, Shri Kripa Sindhu
Saren, Shri Ananta
Sayed Md. Masih, Shri
Sayed Wahed Reza, Shri
Sen, Shri Dhiren
Sen, Shri Sachin
Sengupta, Shri Prabir
Tudu, Shri Durga

## NOES

Goswami, Shri Arun Kumar
Majumdar, Shri Apurbalal
Mukhopadhyay, Shri Subrata
Pande, Shri Sadan
Roy, Dr. Sudipto
Samanta, Shri Tuhin

## Abstention

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 55, and the Noes 06.

The resolution was adopted.

[6.50 — 7.00 P.M.]

## Constitution of Committee

## Committee on Public Accounts

**Mr. Speaker** : Under rule 302 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, nominate the following members to constitute the Committee on Public Accounts, namely :—

1. Shri Amiya Patra,
2. Shri Jamini Bhusan Saha,
3. Shri Jatin Chakravorty,
4. Shri Kamakhya Charan Ghosh,
5. Shri Kripa Sindhu Saha,
6. Shri Khitibhusan Roy Barman,
7. Shri M Ansaruddin,
8. Shri Madhabendu Mohanta,
9. Shri Nirupam Sen,
10. Shri Pulin Bera,
11. Shri Sachin Sen,
12. Shri Sadhan Pande,
13. Shri Santasri Chattopadhyay,
14. Shri Saugata Roy, and
15. Shri Subrata Mukherjee.

## Appointment of Chairman of the Committe on Public Accounts

Under Rule 255 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I appoint Shri Subrata Mukherjee, the Chairman of the Committee on Public Accounts.

## Committee on Estimates

Under rule 303B (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I nominate the following members to constitute the Committee on Estimates, namely :

1. Shri Abani Bhusan Satpathy,
2. Shri Apurbalal Majumdar,

3. Shri Atahar Rahaman,
4. Shri Balai Banerjee,
5. Shri Bansa Gopal Choudhury,
6. Shri Dilip Kumar Majumdar,
7. Shri Goyan Singh Sohanpal,
8. Dr. Dipak Chanda,
9. Shri Lakshmi Kanta Dey,
10. Dr. Motahar Hossain,
11. Shri Manindra Nath Barma,
12. Shri Nani Kar,
13. Shri Natabar Bagdi,
14. Shri Nitai Charan Adak,
15. Shri Nihar Kumar Basu,
16. Shri Saktiprasad Bal,
17. Shri Sattik Kumar Roy,
18. Shri Sailen Sarkar, and
19. Shri Tarapada Ghosh

**Appointment of Chairman of the Committee on Estimates**

Under rule 255 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I appoint Shri Nani Kar, the Chairman of the Committee on Estimates.

**Committee on Public Undertakings**

Under rule 303D(2) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly I nominate the following members for the Committee on Public Undertakings.

1. Shri Rabin Mukherjee,
2. Shri Niranjan Mukherjee,
3. Shri Manindra Nath Jana,
4. Shri Bikash Chowdhury,
5. Shri Sumanta Kumar Hira,
6. Shri Jogendra Nath Singha Roy,
7. Shri Subhas Basu,
8. Shri Harka Bahadur Rai,
9. Shri Nazmul Haque,

10. Shri Abdus Sobahan Gazi,
11. Shri Jagadish Chandra Das,
12. Shri Dipak Sengupta,
13. Shri Md. Ramjan Ali,
14. Shri Prabodh Chandra Sinha,
15. Shri Deb Saran Ghosh,
16. Shri Satyaranjan Bapuli,
17. Shri Ambica Banerjee,
18. Shri Asok Ghosh and
19. Shri A. K. M. Hassan Uzzaman.

## Appointment of Chairman of the Committee on Public Undertakings

Under rule 255(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I appoint Shri Rabin Mukherjee, the Chairman of the Committee on Public Undertakings.

## Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes

Under rule 310A(1) of the Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I nominate the following members for the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes :

1. Shri Shiba Prasad Mallick,
2. Shri Bijoy Bagdi,
3. Shri Gobinda Chandra Naskar,
4. Shri Asit Kumar Mal,
5. Shri Khudiram Pahan,
6. Shri Bikram Tudu,
7. Shri Nayan Chandra Sarkar,
8. Shri Sailab Toppo,
9. Shri Upen Kisku,
10. Shri Dhiren Let,
11. Shri Durga Tudu,
12. Shri Raj Kumar Mondal,
13. Shri Sachindra Nath Hazra,

14. Shri Rabindra Nath Mondal,
15. Shri Swadesh Chaki,
16. Shri Nirmal Sinha,
17. Shri Sufal Murmu,
18. Shri Raicharan Majhi, and
19. Shri Mohan Lal Oraon.

## Appointment of Chairman of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes

In pursuance of rule 310A(3) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I appoint Shri Rabindra Nath Mondal, the Chairman of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes.

## Committee on Petitions

I nominate the following Members under rule 299 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly to constitute the Committee on Petitions :—

1. Shri Santosh Kumar Sinha,
2. Shri Kshiti Ranjan Mondal,
3. Shri Tapan Roy,
4. Shri Mahamuddin,
5. Shri Sk. Jahangir Karim,
6. Shri Badan Bora,
7. Shri Mozammel Haque,
8. Shri Deb Ranjan Sen,
9. Shri Sasanka Sekhar Mondal,
10. Shri Subhas Naskar,
11. Shri Mohan Singh Raj,
12. Shri Ram Pyare Ram,
13. Shri Manik Upadhyay,
14. Shri Satyanarayan Singh, and
15. Shri Sayed Md. Masih.

**Appointment of Chairman of the Committee on Petitions**

Under the rule 255(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I appoint Shri Deb Ranjan Sen, the Chairman of the Committee on Petitions.

**Committee of Privileges**

I nominate the following Members under rule 304 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly to constitute the Committee of Privileges :—

1. Shri Dhirendranath Chatterjee,
2. Shri Joykesh Mukherjee,
3. Shri Birendra Narayan Ray,
4. Shri Sibaram Basu,
5. Shri Abinash Pramanik,
6. Shri Gour Chandra Kundu,
7. Shri Prabhanjan Mondal,
8. Shri Tarak Bandhu Roy,
9. Shri Anil Mukherjee,
10. Shri Kripa Sindhu Saha,
11. Shri Jayanta Kumar Biswas,
12. Shri Subodh Chaudhuri, and
13. Shri Sunil Santra.

**Appointment of Chairman of the Committee of Privileges**

Under the proviso to rule 255(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assmbly, I appoint Shri Anil Mukherjee, Deputy Speaker, the Chairman of the Committee of Privileges.

**Committee on Government Assurances**

Mr. Speaker has nominated the following Members under rule 307B(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly to constitue the Committee on Government Assurances :

1. Shri Sundar Naskar,
2. Shri Gobinda Barui,

3. Shri Brajo Gopal Neogy,
4. Shri Prasanta Pradhan,
5. Shri Biswanath Mitra,
6. Shri Gunadhar Maity,
7. Shri Khagendra Nath Sinha,
8. Shri Subhas Roy,
9. Shri Anisur Biswas,
10. Shri Haran Hazra,
11. Shri Bindeswar Mahato,
12. Shri Narendra Nath Dey,
13. Shri Subhas Goswami,
14. Shri Somendra Nath Mitra, and
15. Shri Prabuddha Laha.

**Appointment of Chairman of the Committee on Government Assurances**

Under rule 255(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I appoint Shri Subhas Goswami, the Chairman of the Committee on Government Assurances.

**Committee on Subordinate Legislation**

I nominate the following Members under rule 307C (2) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly to constitute the Committee on Subordinate Legislative :

1. Shrimati Arati Dasgupta,
2. Shri Sundar Naskar,
3. Shri Paresh Nath Das,
4. Shri Debnarayan Chakraborty,
5. Shri Dinesh Joardar,
6. Shri Sunil De,
7. Shri Ananta Saren,
8. Shri Nabani Bauri,
9. Shri Sukumar Mondal,
10. Shri Shish Mohammad,

11. Shri Surajit Swaran Bagchi,
12. Shri Fazle Azim Molla,
13. Shri Gour Hari Adak,
14. Shri Arun Kumr Goswami,
15. Shri Kashi Nath Adak,
16. Shri Sunil Sarkar,
17. Shri Habib Mustafa,
18. Shri Mrinal Kanti Roy, and
19. Shri Ram Sankar Kar.

**Appointment of Chairman of the Committee on Subordinate Legislation**

Under rule 255(1) of Rules of Procedure and Conduct of Business of the West Bengal Legislative Assembly, I appoint Shrimati Arati Dasgupta, the Chairperson of the Committee on Subordinate Legislation.

**Committee on Rules**

I nominate under the rule 309 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, the Committee on Rules which shall consist of the following Members, namely :

1. Shri S. A. M. Habibullah,
2. Shri Lakshi Ram Kisku,
3. Shri Amritendu Mukherjee,
4. Shri Radhika Ranjan Banerjee,
5. Shri Salib Toppo,
6. Shri Apurbalal Majumdar,
7. Shri Mrityunjoy Banerjee,
8. Shri Hemen Majumdar,
9. Smt. Jayasree Mitra,
10. Smt. Santi Chatterjee,
11. Shri Haripada Jana,
12. Shri Nikhilananda Sarkar,

13. Shri Bidyut Kumar Das,
14. Shri Prabhanjan Mondal,

and I shall be the Chairman of the Committee.

### House Committee

In terms of rule 1 relating to the House Committee as contained in the Appendix to the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I nominate the following Members to constitute the House Committee :-

1. Shri Hemanta Kumar Roy,
2. Shri Haradhan Barui,
3. Shri Ananda Gopal Das,
4. Smt. Maharani Konar,
5. Shri Sundar Hazra,
6. Shri Bishnupada Bera,
7. Shri Gour Chakraborty,
8. Shri Sadakanta Roy,
9. Shri Narmada Roy,
10. Shri Nurul Islam Chowdhury,
11. Shri Sunirmal Paik,
12. Shri Mannan Hossain,
13. Shri Krishna Prasad Duley, and
14. Shri Md. Faruque Azam.

### Appointment of Chairman of the House Committee

Under the rule 255 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I appoint Shri Hemanta Kumar Roy, the Chairman of the House Committee.

### Library Committee

In terms of rule 1 relating to the Library Committee as contained in the Appendix to the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I nominate the following Members to constitute the Library Committee :

1. Smt. Jayasree Mitra,

2. Shri Neil Aloysius O'Brien,
3. Shri Bidyut Kumar Das,
4. Shri Heman Majumdar,
5. Shri Mrityunjoy Banerjee,
6. Shri Ganga Prasad Sha,
7. Smt. Aparajita Goppi,
8. Shri Nikhilananda Sar, and
9. Shri Pannalal Maji,

and I shall be the Chairman of the Committee.

**Committee on the Entitlements of the Members**

In terms of rule 1 relating to the Committee on the Entitlements of the Members as contained in the Appendix to the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I nominate the following Members to constitute the Committee on the Entitlements of the Members :—

1. Shri Anil Mukherjee—Deputy Speaker,
2. Shri Sachin Sen—Chief Government Whip,
3. Shri Abdus Sattar—Leader of the Oposition,
4. Shri Gyan Singh Sohanpal—Whip of the Opposition,
5. Shri Kripa Sindhu Saha,
6. Shri Deb Saran Ghosh,
7. Shri Kamakhya Charan Ghosh
8. Shri Sunirmal Paik,
9. Shri Prabodh Chandra Sinha,
10. Shri Bimalananda Mukherjee,
11. Smt. Santi Chatterjee,
12. Shri Deba Prasad Sarkar,
13. Shri A. K. M. Hassan Uzzaman and
14. Shri Abdul Quiyom Molla, Minister-in-charge of Home (P.A.) Department and I shall be the Chairman of the Committee.

### Nomination in the Subject Committee on Welfare

Under rule 252 (3) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, Mr. Speaker has been pleased to nominate Shri Swadesh Chaki and Shri Rajesh Khaitan as the Members of the Subject Committee on Welfare vice Shri Kamakhya Charan Ghosh and Shri Sadhan Pande, resigned.

### Nomination in the Ad-hoc Committee on the Questions of the Subject Committees

Mr. Speaker has been pleased to nominate the following Members in the Ad-hoc Committee on the Questions of the Subject Committees, during its extended with effect from 18th May, 1990, namely :

1. Shri Sachin Sen,
2. Shri Debo Prasad Sarkar and
3. Shri A. K. M. Hassan Uzzaman.

### Resignation of Member from the Subject Committee on Panchayat, 1990-91

The resignation of Shri Gobinda Chandra Naskar, M.L.A., from the Subject Committee on Panchayat, 1990-91, has been accepted by Mr. Speaker with effect from 9th May, 1990.

### Nomination in the Subject Committee on Panchayat, 1990-91

Under rule 252 (3) of the Rule of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, Mr. Speaker has been pleased to nominate Shri Humayun Chowdhury, M.L.A., vice Shri Gobinda Chandra Naskar, M. L. A., with effect from 19th May, 1990, as Member of the Subject Committee on Panchayat. 1990-91.

### Resignation of Member from the Subject Committee on Transport, 1990-91.

The resignation of Shri Asok Ghosh, M. L. A., from the Subject Committee on Transport, 1990-91, has been accepted by Mr. Speaker with effect from 19th May, 1990.

### Nomination in the Subject Committee on Transport, 1990-91

Under rule 252 (3) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, Mr. Speaker has been pleased to nominate Shri Supriya Basu, M. L. A. as member of the Subject Committee on Transport, 1990-91, vice Shri Asok Ghosh, M.L.A., on 19th May 1990.

## LEGISLATION

### The West Bengal Home Guard (Amendment) Bill, 1990.

**Shri Syed Wahed Reza :** Sir, I beg to introduce the West Bengal Home Guard (Amendment) Bill, 1990.

....(Secretary then read the Title of the Bill)...

**Shri Syed Wahed Reza :** Sir, I beg to move that the West Bengal Home Guard (Amendment) Bill, 1990, be taken into consideration.

[7 — 7-10 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মিঃ স্পিকার, স্যার, যে বিলটি অ্যামেন্ডমেন্ট আকারে এখানে এসেছে, আমি প্রথমেই বলে নিই যে, এই বিলটি ১৯৬২ সালে এসেছিল সোয়া দুই পাতায়। এই বিলেরও পর পর কয়েকটি অ্যামেন্ডমেন্ট হয়েছে এবং অ্যামেন্ডমেন্ট সহকারে যে প্রস্তাব এই বিলটিতে ছিল আজকে দেখছি তার উপর নতুন অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে এই অ্যামেন্ডমেন্টে যতটুকু অধিকার, বা যতটুকু স্বীকৃতি এদের দেওয়া হয়েছিল হোম গার্ডদের, সেইগুলি সম্পূর্ণ ভাবে তুলে দেবার ব্যবস্থা হয়েছে। এটা অত্যন্ত দুঃখের ব্যাপার। তখন যে পরিপ্রেক্ষিতে এই বিল তৈরি করা হয়েছিল এবং এদের উপর যে দায়িত্ব অর্পণ করা হয়েছিল, সেটা হচ্ছে—" to discharge such functions in relation to the protection of persons, the security of property or the public safety as may be assigned to them in accordance with the provisions of this Act and the rules made there under function and duty.

এটা তার উপর বলা হল। কিন্তু হোয়াট ইজ পাওয়ার? ভলেনটিয়ারদের কি পাওয়ার থাকবে, কতখানি তাদের প্রিভিলেজ থাকবে বা অধিকার থাকবে সেই অধিকার সম্পর্কে আজও কোনও কথা বলা হয়নি। সেদিন যা বলা হয়েছিল সেই বিলের সেকশন ফোরে বলছেন, যেটা সংশোধন করে পরিবর্তন করা হচ্ছে, The Superintendent of Police in a district or Commissioner of Police at Calcutta may appoint as members of the home guard so many persons, who are fit and willing to serve as such, as he is authorised by the State Government to appoint and may appoint any such member to any office of the Command in the home guard.

স্যার, অ্যাপয়েন্টমেন্ট হয়েছিল এবং মূল বিলে সেটা আছে কিন্তু আজকে দেখছি অ্যাপয়েন্টমেন্ট নয়, অ্যাপয়েন্টমেন্টটা চেঞ্জ হয়ে গেল সম্পূর্ণ এবং অ্যাপয়েন্টমেন্টের পরিবর্তে নিয়ে এলেন যে তাদের নাম এনরোল করা হবে। অ্যাপয়েন্টমেন্ট হলে সরকারের উপর হয়ত দায়িত্ব এসে যাবে, ভবিষ্যতে হয়ত তাদের পার্মানেন্ট করতে হবে, তাদের স্কেল দিতে হতে পারে ইত্যাদি। কাজেই এই লোকগুলিকে যাতে সম্পূর্ণভাবে বঞ্চিত করা যায় তারজন্য অ্যামেন্ডমেন্ট নিয়ে এসে একথা বলা হল। স্যার, এই হোমগার্ডদের যেভাবে এক্সপ্লয়টেড করা হচ্ছে এবং এই আইন যেভাবে তাদের এক্সপ্লয়টেশন করার পরিপূর্ণ সুযোগ করে দিচ্ছে তা বোধহয় বিশ্বের ইতিহাসে কোথাও নেই। মন্ত্রিমহাশয়ের জানা থাকলে বলবেন। মাননীয়

মন্ত্রিমহাশয়কে বলব, এমন নির্লজ্জ পোষণের ইতিহাস কোথাও আছে কিনা আমার জনা নেই, আপনার জানা থাকলে বলবেন। এই বিল এনে তাদের অ্যাপয়েন্টমেন্ট নয়, তাদের এনরোলমেন্ট করার অধিকার দেওয়া হল। তাদের যে ক্ষমতা দিয়েছিলেন, যেটুকু স্বীকৃতি তাদের দিয়েছিলেন তা কেড়ে নিলেন you can kick him out at anytime. এই প্রসঙ্গে বলব, এদের নো ওয়ার্ক নো পে সিস্টেম। এরা কত টাকা মাহিনা পায়? ৮ ঘন্টা করে যদি ৩০ দিন পরিশ্রম করে যায় তাহলে তাদের মাহিনা হল ৮০১ টাকা। এদের অনেকে কাজ করছেন ১৯৬২ সাল থেকে। আইনের অ্যামেন্ডমেন্ট হল ১৯৭৪ সালে। ১৯৭৪ থেকে আজ পর্যন্ত যারা কাজ করে আসছে তাদের সংখ্যা কলকাতা এবং হাওড়ায় বোধহয় ৩২৮ জন। এরা ১৬ বছর একনাগাড়ে কাজ করেছেন। এক্ষেত্রে মিনিমাম ওয়েজেস যেটা পে কমিশনের রিপোর্টে কার্যকরি হবার পর তা হল থার্টি রুপিস পার ডে। সেই মিনিমাম ওয়েজও এরা পায়না। আপনারা গভর্নমেন্টের তরফ থেকে ভলেনটিয়ারদের এমন তৈরি করেছেন যে তারা মিনিমাম ওয়েজ পাবে না; তাদের ছুটি নেই বা ছুটির দিনে মাহিনা পাবেন না। ১৬ বছর ধরে কাজ করে তাদের যৌবন তাদের শক্তি, তাদের মেধা, তাদের কাজ করার মানসিকতা সব আপনার কাছে তারা ঢেলে দিয়েছে।

[7-10 — 8-20 P.M.]

এই ১৬ বছর পরে তাদের সামান্য অ্যাপয়েন্টমেন্টের যে অধিকার, যে অধিকারে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছিলেন, সেটাকেও আজকে তাদের কাছ থেকে কেড়ে নিলেন। আজকে তাদের কি অবস্থায় দাঁড় করানো হল? তারা তাদের সমস্ত যৌবন শেষ করে দিয়েছে এই কাজের মধ্যে দিয়ে। ১৬ বছর কাজ করার পরেও মিনিমাম ওয়েজও তাদের দেননি। তাদের কোন ছুটি নেই, তারা নো-ওয়ার্ক নো পে বেসিসে কাজ করছে। পশ্চিমবঙ্গের এই হোম গার্ডরা দাসত্বময় জীবন হিসাবে খেটে চলেছে। এটা অত্যন্ত বেদনাদায়ক, মর্মান্তিক, এটা ভাবতে পারা যায় না। আপনারা গরীবের কথা বলেন, বেকারদের কথা বলেন, দরিদ্র অসহায় মানুষের কথা বলেন, কিন্তু এদের সমস্ত রস নিংড়ে নিয়ে ছোবড়া করে ছুঁড়ে ফেলে দিচ্ছেন। এর থেকে মর্মান্তিক আর কিছু হতে পারেনা। আপনি একটার পর একটা বিল এনেছেন। আপনি একজন কমান্ডার নিযুক্ত করেছেন ঢাল নেই, তলোয়ার নেই, কমান্ডার। সেই কমান্ডারের কি পাওয়ার আছে? তার কাউকে ছুটি দেওয়ার ক্ষমতা নেই। উইথ স্যালারি সে একদিন কি ছুটি পাবেন? পাবেন না। আপনি জানেন, আমিও জানি এবং সকলে জানেন যে একজন শ্রমিক যদি একটা কারখানা বা একটা প্রাইভেট কোম্পানিতে কাজ করে, এক বছরে যদি ২৪০ দিন কাজ করে তাহলে হি হ্যাজ দি রাইট টু বি পারমানেন্টশিপ, সে পারমানেন্ট হতে পারে। এখানে অনেকে ট্রেডে ইউনিয়ন করেন তারাও এটা জানেন। এরা একদিন অ্যাবসেন্ট না হয়ে এক নাগাড়ে ১৬ বছর কাজ করছেন তবুও আপনারা তাদের দেবেন না। একটা প্রাইভেট কোম্পানি একজন কর্মীকে পারমানেন্ট করে দেয় যদি সে এক বছরে ২৪০ দিন কাজ করে থাকে, কিন্তু এরা তার চেয়ে অনেক বেশিদিন কাজ করেছেন রবিবার বাদ দিয়ে কিন্তু তাদের সম্পর্কে আপনি কি সিদ্ধান্ত নিয়েছেন? পারমানেন্ট করা তো দূরের কথা তাদের লাথি মারার ব্যবস্থা করেছেন। আপনি যা করছেন তাতে এখন থেকে পারমানেন্ট কথাটা থাকবে না, থাকবে এনরোল করে সেই রকম ভাবে থাকবে। গভর্নমেন্টের যে সার্কুলার আছে

তাতে বলা আছে যে এক নাগাড়ে যদি ৩ বছর কাজ করে এবং যদি ২৪০ দিন কাজ করে থাকে হি মাস্ট বি এ পারমানেন্ট ওয়ার্কার। আপনি সেই আইন ভঙ্গ করছেন। যেখানে ৩ বছরের কথা আছে সেখানে তারা ১৬ বছর কাজ করছেন। আপনি সেই আইন ভঙ্গ করছেন করুন, আপনাদের আইন যখন যেমন প্রয়োজন হয় ব্যবহার করুন। কিন্তু দরিদ্র, অসহায় যুবক তারা ১৬ বছর, ১৮ বছর, ২০ বছর চাকুরি করছে, বয়স্ক হয়ে গেছে, নতুন করে আর কোন চাকুরি পাবার বয়স হারিয়ে ফেলেছে, তাদের বার্ধক্য এসে গেছে, তাদের তাড়িয়ে দেবার জন্য এই যে চক্রান্ত বেছে নিয়েছেন, এটা অন্তত মর্মান্তিক এবং বেদনাদায়ক। আজকে মিনিমাম ওয়েজও তারা পাচ্ছে না। আজকে একজন ডি. ক্লাসের এমপ্লয়ি কত মাইনা পায়? আপনি এ. বি. সি. ডি. করে কর্মচারিদের বিভাজন করেছেন। এই নতুন পে স্কেলে তারা কত মাইনা পাচ্ছে? আপনি দেখবেন যে তারা ১ হাজার টাকা পেয়েছে। আর এরা ১৬ বছর, ১৮ বছর, ২০ বছর চাকুরি করার পরে এদের মাইনা হচ্ছে ৮০১ টাকা। একদিন যদি সে অসুস্থ হয়ে পড়ে, সেদিন যদি সে কাজ করতে না পারে তাহলে সে মাইনা পাবেনা। ৩৬৫ দিনের মধ্যে একদিন ছুটি নিলে সেদিন তাকে মাইনে দেবেন না। ১৯৬২ সালে এই আইন করা হয়েছিল। যখন বাইরের শত্রু আমাদের দেশ আক্রমণ করেছিল তখন এদের কথা সাময়িক ভাবে চিন্তা করা হয়েছিল এবং সেই বেসিসে তাদের রিক্রুটমেন্ট করা হয়েছিল। আজকে তাদের যেটুকু অধিকার ছিল সেটুকুও কেড়ে নিচ্ছেন। আপনি একজন কমান্ডার করেছেন। আগে ছিল মেম্বার হু রিসিভ এ সার্টিফিকেট, আজকে কি রেস্ট্রেইন তাকে দিলেন? তার পাওয়ার কি ভাবে ভেস্ট করলেন? যখন সে পুলিশের সঙ্গে কাজ করবেন তখন তাকে পুলিশের হুকুম মতো কাজ করে যেতে হবে। যে মুহূর্তে আট ঘন্টা পরিপূর্ণ হয়ে গেল, তারপর যখন ডিউটি শেষ করে তারা বেরিয়ে এলো, তখন যদি পাবলিক বা গুন্ডা তাকে মারে, পেটায়, তাকে রক্ষা করার আপনার কোনও দায়িত্ব নেই, আপনারা দায়িত্ব এড়িয়ে গেলেন। যে মুহূর্তে ওরা আট ঘন্টা ডিউটি করলো, তাদের প্রতি আপনাদের কোনও দায়িত্ব নেই। আবার যখন ওরা কোনও পুলিশের আন্ডারে কাজ করে, তখন আমরা জানি তাদের দিয়ে চা বওয়ানো হয়, তাদের দিয়ে জল বওয়ানো হয়, গ্লাসে করে জল আনতে বলা হয়, এই তো অবস্থার সৃষ্টি হয়েছে। এদিকটা আপনারা একটু তাকান। ১৩ বছরের মধ্যে তাদের কী অবস্থার মধ্যে রেখেছেন, তাদের অবস্থা আরও নিচে নামিয়ে দিয়েছেন। আমি সেই জন্য বলি, গত ১৩ বছরে তাদের কোথায় নামানো হলো, এখন তাদের আপনারা তাড়াবার একটা চক্রান্ত করছেন। চক্রান্ত করে হোম গার্ডদের সরিয়ে কন্ট্রাকটার নিয়োগ করা হলো। কন্ট্রাকটার নিয়োগ করে সেখানে কন্ট্রাকটারদের লোকদের দিয়ে কাজ করানো হচ্ছে। এইসব হোম গার্ড যে ওখানে কাজ করলো তাদের সরিয়ে সেখানে কন্ট্রাকটারদের লোককে বসিয়ে দেওয়া হলো। সি. এম. ডি. এ.'র কিছু সিকিউরিটি কন্ট্রাকটারকে আনা হলো, যা সি. এম. ডি. এ. 'র এই সমস্ত ইন্সটিটিউশন যেখানে আছে, তারা পাহারা দেবে। কিন্তু যে পাহারা এতদিন ধরে হোম গার্ডরা দিচ্ছিল, তাদের বাদ দিয়ে কন্ট্রাক্টারের লোক দিয়ে কাজ করানো হলো। হোম গার্ডদের বাদ দিয়ে সিকিউরিটি কন্ট্রাক্টারদের কাছ থেকে গার্ড চেয়ে নেওয়া হলো। কলকাতায় টোটাল ডিপ টিউবওয়েল এর ইন্সটলেশন আছে ১২৯ টা, হাওড়ায় ১০৯টা—এই সব জায়গায় হোমগার্ডদের দায়িত্ব দেওয়া হয়েছিল। এক একটা ইন্সটিটিউশনে দু তিন জন করে হোম গার্ড ছিল, তারা পাম্প চালাতো, পাহারা দিত, সারা দিন তারা পাহারা দিয়ে আসছে,

দীর্ঘ ১৬ বছর ধরে তারা এই ভাবে পাহারা দিলেন, তারপর তাদের বলা হলো তোমাদের দরকার নেই, কন্ট্রাকটারদের কাছ থেকে নুতন সিকিউরিটির লোক নিয়ে ওদের বসিয়ে দেওয়া হলো এবং একস্ট্রা ১০০ জন লোককে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হলো এবং হোমগার্ডদের বলা হলো তোমরা সরে যাও, ওরা কাজ করবে। কলকাতায় যে সমস্ত ডিপ টিউবওয়েল ডিফাংড হয়ে গেছে এবং হাওড়াতে ২৬ টা ডিপ টিউবওয়েল ডিভাংড হয়ে গেছে, এই ডিপ টিউবওয়েলগুলোকে কিন্তু ঠিক করা হলো না। কিন্তু সেই জায়গাতেও কনট্রাকটারদের এক্সট্রা লোক আপনারা দিলেন। অথচ এরা দীর্ঘ ১৬ বছর ধরে কাজ করছে, তাদের অভিজ্ঞতা হয়েছে, পাম্প রক্ষণাবেক্ষণ করতে জানে There is no criminal case or allegation against any one of them or that they are inexperienced, inefficient or not well equipped.

এই কথা বলতে পারছেন না। এই ঠিকাদারদের নিয়ে কাজ করা হলো। সেই জন্য বলবো, এটা উপায়ান্ত না পেয়ে হাইকোর্টে চলে গেছে, সেখানে রায় হলো That until disposal of the appeal in respect of projects and under the CMDA which are proposed to be handed over or have actually been handed over to the Calcutta and Howrah Municipal Corporation, the respective Corporation will not recruit any new hand for the purpose of discharging the works of running the pump house—এই অর্ডার হলো। এবার আপনারা ভাবলেন যে হাইকোর্টের অর্ডার বানচাল করার জন্য কী ব্যবস্থা করা যায়, যার জন্য এই নুতন আইন উত্থাপন করা হলো। আপনারা একটা নুতন কমিটি করে দিলেন, সি. এম. ডি. এ.'র ঐ কন্ট্রাকটারভুক্ত, তাদের নিয়ে একটা কমিটি করে দিলেন।

[7-20 — 7-30 P.M.]

কাকে কাকে নিয়েছেন—শ্রীঅমিয় নন্দী, মেম্বার সি. এম. ডি. এ. ; এইচ. এস. ভার্মা মেম্বার সি. এম. ডি. এ. ; শ্রী এস. পি. বোড়াল, জয়েন্ট সেক্রেটারী সি. এম. ডি. এ। এদের নিয়ে একটা কমিটি করে দিলেন, সেই কমিটিকে কি দায়িত্ব দিলেন—দায়িত্ব দিলেন টু একজামিন দি ডিমান্ড অফ দি সি. এম. ডি. এ সিকিউরিটি কন্ট্রাকটারস' গার্ডসদের পার্মানেন্ট চাকরি দেওয়া যা কিনা। তার জন্য কমিটি করে দিলেন এবং কাদের নিয়ে কমিটি করলেন না সি. এম. ডি. এ-র লোকেদের নিয়ে। তারা ওদের ডিমান্ড ফর পারমানেন্টসির পক্ষে রেকমেন্ড করে। আর সিভিল ডিফেন্স, হোম গার্ড এবং ন্যাশনাল ভলানটিয়ার প্রভৃতিতে যারা আছে, তাদের সম্বন্ধে বললেন, অ্যাডভাইজ্যাবিলিটি অর আদারওয়াইজ অফ গিভিং এমপ্লয়মেন্ট টু দেম—এইভাবে আলাদা ল্যাংগুয়েজে করে দিলেন। এই অবস্থা করে দিলেন। আমি তাই আপনাকে বলব— সময় আমার শেষ হয়ে এলো, আমি শুধু এইটুকু নিবেদন করতে চাই—যে, যে নতুন আইন করেছেন, সেটায় বলেছেন পুলিশ অ্যাক্ট চলবে না, পুলিশ অ্যাক্টে যা কিছু পড়ছে সেগুলির কোন অংশও নেওয়া যাবে না। শুধু পুলিশ য়্যাক্ট কেন, সুবারবান পুলিশ অ্যাক্টও বাদ দিলেন। এমন কি পুলিশ রেগুলেশনও চলবে না, কোনও কিছু চলবে না এবং এইভাবে তাদের মুঠোর মধ্যে নিয়ে নিচ্ছেন। আমি তাই নিবেদন কবব, ১৫/২০ বছর ধরে এই লোক গুলো এক্সপ্লয়টেড হচ্ছে, এদের জীবনের মূল্যবান সময়—সব চেয়ে মূল্যবান সময়—নষ্ট হয়ে গেছে, সেদিকে তাকিয়ে আপনার আইন করা উচিত ছিল। আমি

একটা সংবাদপত্রে দেখলাম যে, মন্ত্রী ওহায়েদ রেজা রাইটার্স বিল্ডিংস-এ বসে বললেন, 'আমরা ওদের কথা বিশেষ ভাবে চিন্তা করছি। রাজ্যের হোম গার্ড বাহিনীর ১৫ শতাংশ কর্মীকে রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরে নিয়োগ করা হবে।' আমরা সংবাদপত্রে দেখলাম যে, রাজ্যের অসামরিক প্রতিরক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী সৈয়দ ওহায়েদ রেজা এই কথা বলেছেন এবং তিনি এবিষয়ে মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলেছেন, বৈঠক করেছেন। এবং সরকারি দপ্তরে হোম গার্ডদের নিয়োগের ব্যাপারে চিফ মিনিস্টার সম্মতি দিয়েছেন—বলেছেন, বিদ্যুত প্রকল্পে, সেচ প্রকল্পে, বন বিভাগে, বিভিন্ন পৌরসভায় এবং অন্যান্য বিভিন্ন জায়গায় ওদের নিয়োগ করবেন। এই আশ্বাস তিনি দিয়েছেন। আমি জানি না, আপনারা নেবেন কিনা, হয়ত ১৫ শতাংশ নেবেন। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনাকে বলব যে, এই অ্যামেন্ডমেন্ট যতটুকু ব্যবস্থা করার দরকার ছিল তার সামান্যও করা হয় নি। আপনার কাছে আমার নিবেদন এই যে, ওদের প্রতি মানবিক দরদ দেখাতে হবে। আপনি এখানে সেই মানবিক দরদ দেখান নি। ২০/২৫ বছর কাজ করার পর আজকে যে ভাবে উচ্ছেদ করার চেষ্টা করছেন সেটা ঠিক হচ্ছে না। ওদের মধ্যে যে মানুষ গুলির বয়স হয়ে গেছে তাদের বিভিন্ন দপ্তরে গ্রহণ করুন। নতুন করে ১০০ লোককে তাড়িয়ে না দিয়ে ওদের দিকে একটু মানবিক দৃষ্টিভঙ্গী নিয়ে তাকান। আজকে এই বিলের মধ্যে দিয়ে ওদের সামান্যতম অধিকারটুকুও ছিনিয়ে নেবার চক্রান্ত করছেন, আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহশয়, মাননীয় মন্ত্রী শ্রী সৈয়দ ওয়াজেদ রেজা মহাশয় যে ওয়েস্টবেঙ্গল হোমগার্ড (অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৯০ যে সংশোধনী এখানে উত্থাপন করেছেন আমি সেটা সমর্থন করে ২/১টা কথা বলব। মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয় যে ভাবে এবং ভাষায় বক্তব্য রাখলেন তাতে সবাই কনফিউসড হয়ে যাবেন। সৈয়দ ওয়াজেদ রেজা মহাশয় অ্যামেন্ডমেন্ট এনেছেন সেখানে দেখা যাচ্ছে যে সম্পূর্ণ একটা স্বেচ্ছাসেবক সংগঠন। সেখানে কোনও রেগুলার ফোর্সের ব্যাপার নয়। এই চিন্তাটা যদি মাথায় না থাকে, অপূর্ববাবু মমত্ব দিয়ে এক্সপ্লয়টেসন করলেন, নানারকম ভাষার ব্যবহার করলেন। যাঁরা ভলানটিয়ার হন, স্বেচ্ছাসেবক হন তাঁরা বা তাঁদের দৃষ্টিভঙ্গী সম্পূর্ণ আলাদা। তাঁরা কোনও পয়সার প্রয়োজনে কাজ করেন না। তাঁরা শ্রম দান করেন দেশের ও দশের জন্য। তাঁদের দৃষ্টিভঙ্গী স্বেচ্ছাসেবকের দৃষ্টিভঙ্গী। কাজেই অপূর্ববাবুর বক্তব্যের সঙ্গে এটা মেলেনা। উনি বক্তৃতা করলেন পুলিশ ডিপার্টমেন্টের উপর, স্বেচ্ছাসেবক সংগঠনের উপর বক্তৃতা করলে ভাল হোত। এটা পুরোপুরি স্বেচ্ছাসেবক সংগঠন, এঁদের বন্যা, খরা এবং অন্যান্য প্রাকৃতিক দুর্যোগের সময় এই হোমগার্ডদের ব্যবহার করা হয়। তারপর পুলিশের সাহায্যকারী হিসাবে এদের নানা কাজ দেওয়া হয়। এটা ঠিক যে, আমাদের সমাজের যে রকম অর্থনৈতিক অবস্থা, এই আর্থসামাজিক ব্যবস্থার মধ্যে এক্সপ্লয়টেশের কিছু কিছু প্রশ্ন আসবে। সরকারের পুলিশ বাহিনীর জন্য সরকার রেগুলার ফোর্স নিয়োগ করেন এবং তাদের নিয়মিত মাইনে দেওয়া হয়। এখানে মাননীয় মন্ত্রিমহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন সেটা একটু ভাল করে দেখলেই বোঝা যাবে যে, এতে হোমগার্ডদের ক্ষমতা বাড়াবার চেষ্টা করা হয়েছে। তাদের বিরুদ্ধে যে মামলার প্রশ্ন গুলি এসেছে সেখানে কিছু কিছু ধারা সন্নিবেশিত করা হয়েছে। অনেক সময় হোমগার্ডদের দায়িত্বপূর্ণ কাজ দেওয়া হয়, তাদের উপর দায়িত্ব দেওয়া হয়, অথচ তাদের কোনও ক্ষমতা থাকেনা, এতে সেই ক্ষমতাগুলি দেওয়া হয়েছে। কাজেই এদিক থেকে স্বেচ্ছাসেবক

সংস্থার দৃষ্টিভঙ্গী নিয়ে তাদের দেখা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় হোমগার্ডদের সমস্যার কথা আগে, পরে এবং বাজেটের সময়ে বলেছেন। তাদের দিকে অনেকখানি লক্ষ্য করেছেন। তাদের ডেলি ওয়েজ যেটা দেওয়া হয় তা অনেকখানি বাড়ানো হয়েছে। আমি বলছি হোমগার্ডদের যখন পুলিশের সহায়ক হিসাবে কাজ করতে হয় তখন তাদের রেগুলার পুলিশের মতই কাজ করতে হয়। হোমগার্ড আর পুলিশ ফোর্স এই দুটোতে মিলিয়ে ফেললে চলবে না। ভলানটিয়ার ফোর্স আর রেগুলার ফোর্স এ দুটোর ব্যবস্থা আলাদা রকম হতে হবে, যে কোনও সময়ে এবং যে কোনও কাজে এই ভলানটিয়ার ফোর্সকে লাগানো যেতে পারে। মাননীয় মন্ত্রী মহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন একে প্রায় সকলেই সমর্থন করেছেন, আমিও একে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে বিল এনেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। উনি এতদিনের একটা ল্যাকুনা দূর করলেন। কমান্ডেন্ট জেনারেল, তাদের কোন স্বীকৃতি ছিল না। ওটা দূর করেছেন, আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। অ্যাপয়েন্টমেন্টের জন্য এই বিল আনতে হয়েছে। হাইকোর্টের জন্যই ওঁদের এই আইনটাকে বদলাতে হয়েছে। অপূর্ববাবু বললেন ২৩৮, ২১১ এই রকম আছে, তা নয়, এতে ৪ হাজারের মতো লোক কাজ করে। মন্ত্রী মহাশয় এনরোল্ড করবেন। আমি ওঁর কাছে আবেদন করব হাইকোর্টের জন্যই বাধ্য হয়ে এটা করতে হয়েছে। ভলানটিয়ার কথাটা বার বার স্মরণ করিয়ে দেওয়া হয়েছে। আমি যেটা বলতে চাইছি আগেকার দিনে যুদ্ধের সময়ে সব স্তরের লোকই যুদ্ধ করতে আসত কিন্তু এখন যারা আসছে তাদের রুজি রোজগারের প্রশ্নটাই প্রধান হয়ে যাচ্ছে।

[7-30 — 7-40 P.M.]

এনরোলমেন্ট এসব ঠিক আছে। শুধু বলি, এদের যখন পুলিশের সঙ্গে ডিউটিতে পাঠান তখন পুলিশের ডি. এ. বাড়লে এদের ডি. এও যাতে বাড়ে সেটা বিবেচনা করুন। এই বলে আপনার এই বিলকে সমর্থন করে কমান্ডেন্ট জেনারেলের ক্ষমতা দেবার জন্য ধন্যবাদ জানিয়ে শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহশয়, সিভিল ডিফেন্স মিনিস্টার যে সংশোধনী বিলটা এনেছেন তাকে সমর্থন করে দুই-একটি কথা বলতে চাই। এটা ঠিকই, সিভিল ডিফেন্স দপ্তরে যে বিরাট সংখ্যক হোমগার্ড বাহিনী আছে এতদিন ধরে সরাসরি সেখানে চেইন অফ কন্ট্রোল ছিল না। সেটা অবশ্যই দরকার। সেখানে চেইন অফ কন্ট্রোলের খুবই প্রয়োজন ছিল। কমান্ডেন্ট জেনারেলের যে পোস্ট সেটা ছিল ঠিকই, কিন্তু বিধিবদ্ধ ছিল না। হোমগার্ডদের যে বিরাট বাহিনী আছে আজকের দিনে সেই বাহিনীর ভূমিকার প্রয়োজনিয়তা অস্বীকার করবার কোনও উপায় নেই। আজকে তারা সমাজের একটা বিরাট ভূমিকা পালন করছেন। আমরা জানি পুলিশ বাহিনীতে যে পরিমাণ লোক দরকার সেই পরিমাণ নিয়োগ সেখানে হচ্ছে না, সেই কাজ হোমগার্ডদের দিয়ে করানো হচ্ছে এবং তারা সাফল্যের সঙ্গে সেই কাজ করে চলেছেন। স্বাভাবিকভাবে তাদের যেসব অভাব-অভিযোগ রয়েছে সেগুলো দেখা আমাদের দায়িত্ব। আজকে তাদের ভলানটিয়ার বলে যতই চিহ্নিত করি না কেন, তাদের যেসব

অসুবিধাগুলি রয়েছে সেটা আমাদের দেখতে হবে। মন্ত্রিমহাশয় বলেছেন যে, ১৬,০০০ নতুন হোমগার্ড বিভিন্ন জেলায় নিয়োগ করা হবে। কারণ তারা ভাবছেন, এতদিন পর্যন্ত বছরে যতদিন করে কাজ পেতেন এরফলে হয়ত সেই কাজের দিনের সংখ্যা কমে যাবে। কাজেই আমার অনুরোধ, হোমগার্ডরা বছরে যে কয়দিন কাজ পেতেন সংখ্যার দিক থেকে সেটা কমাবেন না। সেটা করলে খুবই অসুবিধা হবে। এটা যেন খর্ব না হয়। এই প্রসঙ্গে বলবো, হোমগার্ড-যারা শহরে বা সাবডিভিশনাল শহরে কাজ করেন-তাদের বিশ্রামের জন্য একটা শেড করে দেওয়া যায় কিনা দেখতে হবে, কারণ রাতের বেলায়ও তাদের কাজ করতে হয়, ফলে অনেক সময় বাড়িতে ফিরে যেতে পারে না। আবার অনেককে দুর-দুরান্তর থেকে এসে কাজ করতে হয়। ইতিপূর্বেও উল্লেখ করেছি যে, যেসব হোমগার্ড থানাতে কাজ করেন তাদের রেস্ট নেবার কোনও জায়গা নেই, কিন্তু পুলিশের জন্য সেই ব্যবস্থা আছে। কাজেই এদিকে লক্ষ্য রাখবেন বলে আশা করি। এছাড়া হোমগার্ডদের দুর্গম জায়গাতেও পোস্টিং করা হয়। জমির মধ্যে পাম্প হাউস পাহারা দেবার জন্য শুধুমাত্র একটা লাঠি হাতে অনেককে বসে থাকতে হয়। কাজেই তাদের যাতে জুতো এবং অন্যান্য সরঞ্জাম সরবরাহ করা হয় সেদিকেও লক্ষ্য রাখবেন এই আশা করি। সর্বশেষে বলি, আজকে সর্বস্তরের কর্মচারিদের মাইনে-মজুরি বাড়ছে, কাজেই এই দিকটা তাদের জন্যও চিন্তা করবেন, এই কথা বলে বিলকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, সিভিল ডিফেন্স মিনিস্টার, হোমগার্ড (অ্যামেন্ডমেন্ট) ছিল, ১৯৯০ যেটা এনেছেন তাকে সমর্থন করে আমি দু'চারটি কথা বলছি। আসলে এই অ্যামেন্ডমেন্টের উদ্দেশ্য যেটা সেটা খুবই ভাল। এটা এইজন্য বলছি যে অপূর্ববাবু যে লম্বা বক্তৃতা করলেন, এই অ্যামেন্ডমেন্ট বিল যেটা আনা হয়েছে সেটা সম্পর্কে আর একটু ভাল করে স্টাডি করলে এই উদ্দেশ্য সম্পর্কে উনি যেটা বলেছেন সেটা পরিষ্কার হয়ে যেত। উনি যেটা বলেছেন সেটা হোমগার্ড ডিপার্টমেন্টের উদ্দেশ্য নয়—ওটা না ঘরকা না ঘাটকা। আগে কোনওকিছু প্রবলেম হলে এস. পি. দায়বদ্ধ ছিলেন, এস. পি. রিপ্লাই দিয়ে দিতেন, কিন্তু কমাণ্ডেন্টদের কোনও পাওয়ার ছিল না — একজিকিউশনের এবং ফিন্যান্সিয়াল কোনও ক্ষমতা ছিল না। এই বিলের মধ্যে দিয়ে কমাণ্ডেন্টদের জন্য একজিকিউশন এবং ফিন্যান্সিয়াল ক্ষমতা চাওয়া হয়েছে, সেই ক্ষমতাটাই এতে দেওয়া হচ্ছে। এই বিলের মধ্যে দিয়ে ২৪০ দিন হলে, একসঙ্গে কাজকর্ম করলে তাকে পারমানেন্ট করতে হবে - এটাতে সুপ্রিমকোর্টের অর্ডার আছে - এটা বলা হয়েছে। সুতরাং এখানে ঐ প্রশ্ন ওঠে না, এগুলো একটু বুঝতে হবে। এটা হচ্ছে একটা স্বেচ্ছামূলক সংগঠন। এই হোমগার্ড সংগঠন যখন হয়েছিল তখনকার অবস্থা থেকে উন্নতি হয়েছে এবং মিনিমাম ওয়েজেস আসবে কি আসবে না সেটা অন্য প্রশ্ন, মানবিকতার দিক দিয়ে এটা দেখা উচিত, সেটা নিশ্চয়ই দেখতে হবে। তবে সেটা এখানে ওঠে না। এখানে বিলটা সেজন্য আনা হয়নি। অ্যামেন্ডমেন্ট বিল যেটা আনা হয়েছে তারমধ্যে দফাওয়ারি কমাণ্ডেন্টদের ফুল পাওয়ার, ফিন্যান্সিয়াল পাওয়ার চাওয়া হয়েছে - অর্থাৎ এই ভল্যান্ট্রারি অর্গানাইজেশনটার যাতে আরও শ্রীবৃদ্ধি ঘটে সেটা নিশ্চয়ই দেখতে হবে, তবে সেটাই অ্যামেন্ডমেন্ট বিলের উদ্দেশ্য নয়। হোমগার্ডে যাঁরা আসেন তাঁরা একেবারে নিম্নতর শ্রেণী থেকে, দরিদ্র শ্রেণী থেকে, প্রান্তিক কৃষকের বাড়ি থেকে আসেন। এটা আগের তুলনায় বেটার হচ্ছে, সেজন্যই অ্যামেন্ডমেন্টের দরকার হয়েছে, এটা বোঝা

উচিত। এই ভল্যান্টারি অর্গানাইজেশন যেটা ডিসঅর্গানাইজড ফোর্স হিসাবে ছিল সেটাকে যাতে ধীরে ধীরে রেগুলারাইজ করা যায় তারজন্য এই অ্যামেন্ডমেন্ট বিল আনা হয়েছে। আমাদের মেদিনীপুর জেলার যে সমস্ত এম. এল. এ. আছেন - সি. পি. আই. এবং সি. পি. এম. - আমাদের অভিজ্ঞতায় এই কথা বলে যে - কয়েকদিন আগে এটা আমি এখানে উল্লেখ করেছিলাম-রিক্রুটমেন্টের ক্ষেত্রে আমাদের জেলায় যে বোর্ড আছে, সেখানে এস. পি. কমান্ডেন্টের কোনও অর্ডার মানেন না। এস. পি. আমাদের কোনও পাত্তাই দিতে চায় না। প্রত্যেক জেলায় মুখ্যমন্ত্রীর আদেশ বলে একটা করে কমিটি হয়েছে, কিন্তু এস. পি. দের পাওয়ার এত বেশি যে এস. পি. রা কোনও মন্ত্রীকে পর্যন্ত পাত্তা দিতে চায় না। মেদিনীপুর জেলাতে তো এই রকম ঘটছে, অন্য জেলার কথা অবশ্য আমি বলতে পারবো না। আমাদের কথার কোনও মূল্য দেয় না। আমাদের যাঁরা আলোচনা করতে গেছেন তাঁদের এস. পি. বলেছেন যে এইসব কমিটি তিনি মানেন না। সেজন্য এই যে অ্যামেন্ডমেন্ট বিলটা আনা হয়েছে এটা সময়োপযোগী। কিছু ল্যাকুনা যদি থাকে তাহলে সেটা পরে দেখা যেতে পারে। হোমগার্ডদের পরিচালনার ক্ষেত্রে ফিন্যান্সিয়াল এবং একজিকিউটিভ ক্ষমতা দেবার জন্য এই যে বিল আনা হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-40 — 7-50 P.M.]

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, ওয়েস্টবেঙ্গল হোমগার্ড অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯০ যেটা এসেছে তার আমি বিরোধিতা করছি। আমি বিরোধিতা করার জন্যই এই বিরোধিতা করছি না। মন্ত্রী তরুণ, অত্যন্ত কর্মক্ষম এবং তাঁর কাজের প্রবণতা নিশ্চয় আছে কিন্তু তিনি অন্য মন্ত্রীদের ট্র্যাপে পড়ে গেছেন। ট্র্যাপে পড়েছেন কেন বলছি তার একটা কারণ আছে। আপনি যদি বিলটা একটু ভালো করে পড়েন তাহলেই দেখবেন কমান্ডার জেনারেল (হোমগার্ড)দের বিশেষ ক্ষমতা দেওয়ার কথা বলা হয়েছে। হোমগার্ডদের বড় বড় অফিসারদের কথা বলা হয়েছে কিন্তু হাজার হাজার যে হোমগার্ড আছে, যারা আজকে পশ্চিমবঙ্গে কাজ করছেন সেই সমস্ত হাজার হাজার হোমগার্ডদের কথা এই হাউসে বলা হয় নি। আপনারা বলেন সমাজব্যবস্থা পাল্টে গেছে, আর্থসামাজিক অবস্থার কথা বলেন কিন্তু গরীব হোমগার্ডদের তো অবস্থা কোনও পাল্টায় নি। সমাজের বিরাট পরিবর্তন হয়েছে, কৃষির পরিবর্তন হয়েছে, শ্রমিকদের পরিবর্তন হয়েছে কিন্তু হোমগার্ডদের কোনও পরিবর্তন হয় নি। এই দীর্ঘ ১৩ বছরে তাদের কোনও পরিবর্তন হল না। এই হোমগার্ডদের দুই ভাগে ভাগ করা যায়। একটা হচ্ছে সিভিল ডিফেন্স - যারা সিভিল ডিফেন্সে কাজ করেন তাদের মূলত কাজ হচ্ছে উদ্ধার করা। বন্যা, অনেক রকম ক্ষয়-ক্ষতির মধ্যে এই সিভিল ডিফেন্সকে কাজ করতে হয়। এদের জন্য যে টাকা দেওয়া হয় তার জোগান দেয় কেন্দ্রীয় সরকার। আরেকদল হোমগার্ড আছে, যারা ট্রাফিক কন্ট্রোল করে। পুলিশের হয়ে হাত দেখানো, তাদের ভোটের সময়ে দেখেছি। মাননীয় মন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন যে, ১ লক্ষ হোমগার্ড নেওয়া হয়েছে। গত সাধারণ নির্বাচনে ১ লক্ষ হোমগার্ড নেওয়া হয়েছিল। ক্যাডারদের নিয়ে নেওয়া হয়েছিল। ১ লক্ষ ক্যাডারকে পাঠিয়ে দেওয়া হয়েছিল। ক্যাডার থেকে হোমগার্ড নেওয়া হয়েছে খুব ভালো হয়েছে, খুব গরীব বেকার ছেলেদের চাকুরি হয়েছে। কিন্তু এই হোমগার্ডদের জন্য আপনি কিছু করেন নি। একটা সাধারণ কথা প্রচলিত আছে যে, হোমগার্ডরা পুলিশ অফিসারদের মশারীর

খুঁট ধরে থাকে এবং যদি খুঁট না থাকে তো মশারী ধরে থাকে। অনেক সময়ে ট্রাফিক পুলিশরা সরে যায় তার জায়গায় এই হোমগার্ডরা ট্রাফিকের কাজ করে, হাত দেখায়, তাদের ফিজিক্যাল মেজারমেন্টের কোনও ব্যবস্থা নেই। যারা সোজা হয়ে দাঁড়াতে পারে না তারা হোম গার্ড হয়ে গেল। আসলে এদের পোশাকের কোনও ব্যবস্থা নেই। পার্মানেন্ট করার কোনও ব্যবস্থা নেই। এদের স্টানডার্ড পোশাক নেই। এই হোমগার্ডরা পুলিশের অর্দ্ধেক কাজ করে কিন্তু তাদের জন্য কোনও চিন্তা-ভাবনা করা হয় না। আপনারা কমান্ডরদের কথা চিন্তা করছেন কিন্তু হোমগার্ডদের কথা ভাবছেন না। এই হোমগার্ডদের অ্যাবসর্ড করার কোনও ব্যবস্থা নেই। এদের কোনও পে-স্ট্রাকচার করেন নি। সর্বশেষ বলছি হোমগার্ডদের নিয়োগের ক্ষেত্রে ক্যাডারদের ঢোকাবেন না। আপনারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে হোমগার্ডদের নিয়োগ করার ব্যবস্থা করুন। ফিজিক্যাল মেজারমেন্ট দেখা হোক যাদেরকে কাজ করানো হচ্ছে, এ ছাড়াও বলব এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে লোক ঢোকানো উচিত, এই কথা বলে হোমগার্ড বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৈয়দ ওয়াহেদ রেজ্জা ঃ** শ্রদ্ধেয় অধ্যক্ষ মহোদয়, আমি আজকে ৯০ সালের যে হোমগার্ড সংশোধনী বিল পেশ করেছি সে সম্বন্ধে আমাদের সদস্যরা বললেন, বিশেষ করে বিরোধী দলের দুই সদস্য মাননীয় শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয় এবং মাননীয় সদস্য ডাঃ সুদীপ্ত রায় মহাশয় কিছু আন্তরিকতার সঙ্গে তাদের বক্তব্য শুনিয়েছেন এবং আমিও বলি অপূর্ববাবু যে বক্তব্য বলেছেন সে কথা আমরাও বলি, এমন কথা বলিনি যে উনি বেশি কিছু বলে হোমগার্ডের প্রতি দরদ দেখাচ্ছেন। আমি বাজেট বরাদ্দের সময় বলেছি হোমগার্ডের যে ইতিহাস সেই ইতিহাসটা যদি আপনাদের বলি এবং তাদেরকে সরকারি কর্মচারী হিসাবে মনে করার জন্য যদি হঠাৎ কিছু বাড়িয়ে থাকি তাহলে যাই মনে করুন না কেন, এটা তাদের প্রতি দরদ দেখানোর জন্য যেটা বললেন আমার মনে হয় এটা আইনের প্রতি অবজ্ঞা দেখানো হবে। বিধানসভার সদস্য হিসাবে তিনি এই অর্গানাইজেশনকে আলাদা ভাবে দরদ দেখাচ্ছেন কিনা জানিনা, তবে আপনারা যখন ছিলেন সেন্ট্রাল গভর্নমেন্ট তখন ১১.১.৬৩ বলেছিলেন।

" In March, 1959, in pursuance of the Cabinet directive, the Ministry of Home Affairs asked the various State Governments to set up statutory voluntary organisations. In the context of the emergency which arose as a result of Chinese aggression in October, 1962." তারপর যেটা হয়েছে "The follwing revised roles are assigned to the Home Guards :

(a) They will serve as an auxillary to the police and generally help in maintaining internal security.

(b) They will help the community in any kind of emergency - an air raid, a fire, a flood, an epidemic and so on.

(c) The Home Guards may also have functioned units to provide essential services such as motor transport, pioneer and engineer groups, fire brigades, nursing and first aid, operation of water and power supply

in installations etc." পরবর্তী সময়ে তারা আরো বলেছেন "Home Guards Enrolment Policy - Home Guards is a voluntary organisations and almost all ranks upto company level are volunteers শেষে তারা বলেছেন "However, it is observed that in some States, by retaining those members over long period, erosion in the voluntary character of the organisation is taking place. It is suggested that as far as possible, unemployed persons should not be retained as Home Guards over a long period so as to preserve the voluntary character of the organisation." Home Guards organisation. এইসব নানান কথা ; আমার দিল্লীর সরকারের দৃষ্টি আকর্ষণ করি। আপনারা নিশ্চয় বুঝতে পারছেন '৭৭ সালের পরে এটা তৈরি হয়নি, বরং বামফ্রন্ট সরকার এসে এদের আইন-কানুনগুলিকে নূতন করে করেছেন। ৬২ সালের পরে আমরা দেখেছি যারা সেই সময় মুখ্যমন্ত্রী ছিলেন বা স্বরাষ্ট্রমন্ত্রী ছিলেন তাঁরা সেই সময় হোমগার্ডদের এত অল্প পয়সা দিয়ে কাজ করাতেন যে হাজার হাজার গরীব বাড়ীর ছেলেদেরকে তারা আজকে ইউনিফর্ম নিয়ে এসে বলছে আমাদেরকে যে অর্থ দেওয়া হোত সেটা রেমুনারেশান দেওয়া হোত, এখন বামফ্রন্ট সরকার এসে অনেক বেশি অর্থ সাহায্য করছেন। আবার এনরোল করার জন্য তারা আজকে আসছেন, অপুর্ববাবু যে কথা বললেন এটা মেঠো বক্তৃতা হিসাবে বলে গেলেন, কিন্তু আমি এখানে যেটা সংশোধনী হিসাবে বলতে চাই সেটা হচ্ছে ৬২ অ্যাক্টে এস. পি. পাওয়ার ছিল।

[7-50 — 8-00 P.M.]

কিন্তু আমরা এখানে যে সংশোধনীটা করেছি সেটা হলো কেন্দ্রীয়ভাবে শুধু পশ্চিমবাংলাকে জড়িয়ে। বাজেটও তৈরি হয়েছে কেন্দ্রীয়ভাবে। বাজেট ডিস্ট্রিবিউট করা হয়েছে কেন্দ্রীয়ভাবে। পশ্চিমবাংলায় কেন্দ্রীয়ভাবে অ্যাডমিনিস্ট্রেটিভ কন্ট্রোল এবং ফিনানসিয়াল কন্ট্রোল থাকা দরকার। যাতে করে একটা অর্গানাইজেশনের লুপ হোলসগুলো ধরা পড়ে। এই ভাবেই তো অর্গানাইজেশনকে সজীব করা যায়। সাধারণভাবে হোম গার্ডের ডিউটি এবং হোমগার্ডের পাওয়ার হোম গার্ডের কাছেই থাকে এবং একজন আই. পি. এস. অফিসারের পাওয়ার এবং যা যা কন্ট্রোল সেটা আই. পি. এস. অফিসারের কাছেই থাকবে। এস. পি.র যা কন্ট্রোল এবং পাওয়ার সেটাও তাঁর কাছেই থাকবে। হোমগার্ডের অ্যাডমিনিস্ট্রেটিভ কন্ট্রোল এবং ফিনানসিয়াল কন্ট্রোল করবে কমান্ডেন্ট জেনারেল অফ হোমগার্ড। হোমগার্ডের একটা পাওয়ার আছে, অফিসারের একটা পাওয়ার আছে, কিন্তু অ্যাকচুয়ালি হোমগার্ডের কি পাওয়ার সেটা অ্যাক্টে পরিষ্কারভাবে উল্লেখ আছে। একটু পড়লে দেখতে পেতেন, হয়তো। 'A member of the home guard when call out under Sec.5 shall have the same powers, privileges and protection as an officier of police appointed under any act for the time being in force. পুলিশের একজন ও.সি. তাঁর যা পাওয়ার আছে, এবং একজন হোমগার্ডের যা পাওয়ার আছে সেটাতে বা সেই পাওয়ার তো এক হতে পারে না। স্বেচ্ছাসেবী অর্গানাইজেশনকে সাহায্য করবে পুলিশ, এইটাইতো সঠিক পদ্ধতি। বাস্তব অবস্থার সঙ্গে মিলিয়ে, বিবেচনা করে হোম গার্ডকে পাওয়ার এবং প্রোটেকশন দেওয়া হয়েছে। আর একটা কথা বলছি, আমি খুব দুঃখের সঙ্গে বলছি এঁদের অ্যাপয়েন্টমেন্ট লেটার

এইরকম ছিল আগে। পশ্চিমবাংলায় বা ভারতবর্ষে কেন্দ্রীয় সরকার যা নিয়ম করে দিয়েছেন, নিয়মটা হচ্ছে এই, আমরা যদি এঁদের অ্যাপয়েন্টমেন্ট লেটার ইস্যু করি এবং হাইকোর্ট এবং সুপ্রীমকোর্টের আইন যা আছে সে সমস্ত ব্যাপারে আপনারা জানেন। হোমগার্ডদের নিয়ে যে সমস্যা ছিলো আমরা সেটা সাধ্যমতন সুরাহা করাবার চেষ্টা করছি। এইসব আর্টিকেল ২২৬ এ ভারতীয় সংবিধানে আছে। স্বেচ্ছাসেবী সংগঠন হিসাবে পুলিশ তাঁদের সাহায্য করবে। অসুবিধা কিছু থাকতে পারে, এই ব্যাপারে আমরা চিন্তা-ভাবনা করছি। আপনারা তো ভাবলেন না। আপনাদের অনেক রাজ্য ছিল সাংঘাতিক দৈনদশা, হোমগার্ডদের মধ্যে যদি কেউ ডিউটি রত অবস্থায় মারা গেলে অন্যান্য রাজ্যে হোমগার্ডদের পরিবারের কাউকে কোনো ক্ষতিপূরণ দেওয়া হয়নি। এর কিন্তু নজির আছে। কিন্তু এই পশ্চিমবাংলার হোমগার্ড ডিউটি রত অবস্থায় মারা গেলে তাঁদের পরিবারকে ২৬ হাজার টাকা করে অনুদান দেওয়া হয়। হোমগার্ডদের ৫৫ বছর, ৫৮ বছর পরে ডিউটি চলে যাবার পরে তাঁদের পরিবারের উপযুক্ত কাউকে চাকরিতে অ্যাবজর্ব কর হয়। পুলিশের মতো, সরকারি কর্মচারিদের মতো সব সুবিধা দেওয়া যাচ্ছে না এখুনি, যেহেতু এঁরা ভলেন্টিয়ার ফোর্স, এঁদের ক্ষেত্রে একটু অসুবিধা আছে। তা সত্ত্বেও আমরা বলেছি, ফায়ারব্রিগেড, ফরেস্ট, ইলেকট্রিসিটি বোর্ড এইসব জায়গাতে হোমগার্ড থেকে নিতে হবে। কিছু কিছু ক্ষেত্রে মাননীয় বিদ্যুতমন্ত্রীর নির্দেশের ফলে ইলেকট্রিসিটি বোর্ডে যে সমস্ত নাইট গার্ডের দরকার এই ক্ষেত্রে হোমগার্ড থেকে নেওয়া হবে এবং তাঁদের ইন্টারভিউ নেওয়া হবে। এটা ফরেস্ট, ফায়ারব্রিগেড, মাইনর ইরিগেশনের ক্ষেত্রেও বলা আছে। আর আপনারা বলছেন কর্পোরেশনের ব্যাপারে, এই ব্যাপারে আমি নিজে পেট্রোল পাম্পে গিয়েছিলাম, পাম্পে, পাম্পে যাঁরা হোমগার্ড আছেন, তাঁদের সঙ্গেও কথা বলেছি, এটা বিবেচনা করবার ব্যাপার আছে। পার্মানেন্ট চাকরির কথা উঠেছে, যাতে তাঁদের ক্ষেত্রে সুযোগ দেওয়া হয়, তার জন্য ক্যালকাটা কর্পোরেশনের কর্তৃপক্ষের সাথে আমরা বিস্তৃতভাবে যোগাযোগ করেছি, ভবিষ্যতেও আমরা সরকারিভাবে কথাবার্তা বলবো। এই সুযোগের ক্ষেত্রে তাদের কিভাবে অগ্রাধিকার দেওয়া যায়, সেটা আমরা দেখছি। আপনি অন্যান্য জায়গার কথা বলেছেন, আমি বলছি- আগে হোমগার্ডদের এস. পি. কন্ট্রোল করত, এখন কমান্ডেন্ট জেনারেল কন্ট্রোল করে। হোমগার্ডদের সম্পর্কে মাননীয় বিধায়ক শক্তিবাবু বলেছেন, হোমগার্ডদের কন্ট্রোল করার জন্য একটা নির্দিষ্ট নীতি থাকা দরকার। আমি তাকে বলছি, এই ধরনের ঘটনা যদি ঘটে থাকে তাহলে আমরা দেখব, যাতে এই ধরনের কার্যকলাপ কন্ট্রোলে থাকে। কারণ হোমগার্ডরা হচ্ছে একটা ভলেন্টারি অর্গানাইজেশন। হোমগার্ডদের ডিউটি বাড়ানোর ব্যাপারে সুভাষবাবু বলেছেন, আপনি হয়ত জানেন না, অন্যান্য রাজ্যে হোমগার্ডরা ডিউটি পায় না, আর আমরা তাদের যে ২৬.৭১ টাকা দিই, অন্যান্য রাজ্যে তারা সেটাও পায়না। তাদের ডিউটি যাতে কম না হয় সেটা আমরা দেখব। আমরা হোমগার্ডদের জন্য ইন্ডিভিজুয়াল একটা সিলেকশন কমিটি করেছি, কারোর ইচ্ছা অনিচ্ছার ওপর তাদের সিলেকশন নির্ভর করবে না। দরখাস্ত একটা পেলাম, আর অর্গানাইজেশনে ঢুকিয়ে দিলাম, এই ধরনের খেয়াল-খুশি বন্ধ করার জন্যই সিলেকশন কমিটি করা হয়েছে, এবং একটা প্রসিডিওর অনুযায়ী এই ব্যবস্থা করা হয়েছে, কারোর ডিউটি কমিয়ে দেবার জন্য এটা করা হয়নি। আমি বিরোধিদের বক্তব্য খন্ডন করে, তাদের জ্বালাময়ী ভাষণের বিরোধিতা করে, তাদের বলি-যদি সত্যিই তাঁদের প্রতি আপনাদের দরদ থেকে থাকে, তাহলে তাদেরকে লাথি নই, ভালোবাসা দিই। এমন অনেক হোমগার্ড

আছে, যাদেরকে পুলিশ অফিসারদের বাড়িতে চাকরের মত্তে কাজ করতে হয়, সেইজন্য আমি অবেদন রাখবো, আপনারা এই বিলকে সমর্থন করুন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Syed Wahed Reza that the West Bengal Home Guard (Amendment) Bill, 1990, be taken into consideration, was then put and agreed to.

**Claused 1 - 12 and Preamble**

The Question that clauses 1 - 12 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Syed Wahed Reza :** Sir, I beg to move that the West Bengal Home Guard (Amendment) Bill, 1990, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

## BRIEF RESUME OF BUSINESS

**Mr. Speaker :** Now I shall narrate in brief about the business transacted during Budget Session, 1990.

(Position as on the 13th May, 1990)

**QUESTIONS :**

| | | |
|---|---|---|
| (1) Total Number of notices received | .... | 2231 |
| (a) Short Notice | .... | 5 |
| (b) Starred | .... | 1685 |
| (c) Un-starred | .... | .541 |
| (2) Number of Questions admitted as – | | |
| (a) Short Notice | .... | Nil |
| (b) Starred | .... | 951 |
| (c) Un-starred | .... | 366 |
| (3) Number of Questions replied – | | |
| (a) Short Notice | .... | Nil |
| (b) Starred | .... | 607 |
| (c) Un-starred | .... | 132 |

| | | |
|---|---|---|
| Total Number of Questions replied | .... | 739 |
| Total Number of Questions disallowed | .... | 107 |

**GOVERNMENT BILLS :**

| | | |
|---|---|---|
| No. of Bills Introduced | .... | 12 |
| Report of the Select Committee on Bills presented | .... | 3 |
| Bills passed | .... | 15 |

[8.00 – 8.10 P.M.]

**ORDINANCES :**

| | | |
|---|---|---|
| Notices received for laying of Ordinances | .... | 2 |
| Ordinance laid | .... | 2 |

**LAYING OF RULES :**

| | | |
|---|---|---|
| Notices Received | .... | 3 |
| Rules laid | .... | 3 |

**ADJOURNMENT MOTIONS :**

| | | |
|---|---|---|
| Notices received | .... | 45 |
| Consent given | .... | Nil |
| Consent withheld | .... | 34 |
| Notices out of order | .... | 11 |

**CALLING ATTENTION NOTICES :**

| | | |
|---|---|---|
| Notices received | .... | 102 |
| Notices admitted | .... | 25 |
| Statement made | .... | 25 |

**Motions under rule — 185**

| | | |
|---|---|---|
| Notices received | --- | 18 |
| Admitted | --- | 15 |
| Disallowed | --- | 3 |

| | | |
|---|---|---|
| Discussed | --- | 10 |
| Adopted | --- | 10 |

**Government Resolution**

| | | |
|---|---|---|
| Notice | --- | 1 |
| Admitted | --- | 1 |
| Discussed and adopted | --- | 1 |

**Laying of Annual Reports and**

**Accounts of Government Companies and Undertakings**

| | | |
|---|---|---|
| Notice | -- | 19 |
| Reports laid | -- | 19 |

**Priviliges Issues**

| | | |
|---|---|---|
| Notices Received | -- | 3 |
| Disallowed | -- | 3 |
| Mention cases | -- | 354 |
| Zero Hour Mention | -- | 133 |

**Budget** — This being the Budget Session the major portion of the Session has been utilised for discussion and voting on Budget Estimates of the State Government for the year 1990-91.

General Discussion on the Budget has been held for 4 days.

Voting on Demands for Grant done in 19 sittings.

Out of 90 Demands 69 have been discussed in details before voting and 21 have been guillotined.

| | | |
|---|---|---|
| Number of Sitting | -- | 34 |
| Total Hour of Sittings | 156 Hours | 10 Minutes |
| | (upto 7 p.m.) | |

Hon'ble Members, before I adjourn the House sine die, I would like to thank the Chief Minister, the Leader of the House, his Cabinet

colleagues, the Chief Whip of the Ruling Party and the Leader of the Opposition, Zanab Abdus Sattar who is not keeping very well and he has again been admitted to the Hospital tonight. I wish him speedy recovery and I hope that he would be in a better state of health in the next session. I am grateful to the Whips of different political parties and I am also grateful to my Deputy Speaker for his able assistance.

This session has been a very fruitful session. In this session the Subject Committee system which we have adopted some time back has developed to a great extent and it is now coming to its real form. It is now starting to make contributions to the development of committee system in the functioning of the parliamentary work. We have started the investigation work. The reports are coming and we will examine those reports. I am sure that the State Government will very much from these reports because I find that in this session several Hon'ble Members and Ministers have participated in the reports of the Subject Committees. Many recommendations which have been made in the reports of the Subject Committees have been accepted by Government.

I am grateful to the Opposition Parties - the small Opposition Party, SUCI, the alone Muslim League Member, Mr. Hassanuzzaman and the major Opposition Party, Congress (I) - for their active cooperation and collaboration in running the House smoothly. I am grateful to the Ruling Party Members also for their able assistance. Actually, I am grateful to the members of both sides of this House for their active support in making this session fruitful and historical one. We are celebrating the 'Golden Jubilee year' in this year. We have taken up several programmes in this year. In this year, we have been able to recognise some past eminent Speakers. I am looking forward to the coming session with greater hopes and aspirations and I expect that in the next session, the Subject Committees will be functioning in greater details. In the next Budget session we expect to have more Subject Committees and we have the target to cover all the subjects under this system. For this we need active cooperation from the members of both sides of the House because they have to make a lot of home task and to burn the midnight oil to make this system a successful one. I think the Hon'ble members have to study more to make it successful. Some more work is to be done and some more investigation is to be made in this regard and it should be done in the best interest of the people of this state. So, I look forward to the next session with greater hopes and aspirations. I don't know in which month the next session will commence. So, I would like to inform the Hon'ble Members that in between this session and the next session, the CPA Conference will be

held at Harraray of Zimbabowe from 12th September to 22nd September this year and I will be leading the Indian Delegation Team and I shall reach there by the 12th of September. My Deputy Speaker will be joining me there as a member of the Delegation Team. We are looking forward for the fruitful discussion there and we shall enrich ourselves more about the functioning the committee system because this matter will be discussed there in greater details and we hope that we will be better equipped there and come back home with more knowledge about how the committee system is functioning in other countries. We have also formed a committee on the question of Subject Committees under the able Chairmanship of Hon'ble Member, Shri Amalendra Roy. We have written to the British Parliament for papers in this regard. We have already got some papers and we are expecting to have further more reports from them in this regard in between the next session.

I am grateful to the Chairmen of all the Committees for their Cooperation. With these words I thank you all.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের দীর্ঘদিন ধরে চলল এই বাজেট সেশান এবং এটাই হচ্ছে সব চেয়ে বড় সেশান। সেই জন্য প্রতিদিনই আমাদের মাননীয় সদস্যরা এখানে এসে আলোচনা করেন এবং নিজেদের মধ্যে অনেক বিতর্ক সৃষ্টি হয়। আমরা এখানে অনেক নতুন নতুন জিনিস নিয়ে আলোচনা করি। সুতরাং আজকে এই সেশান বন্ধ হয়ে যাওয়াতে মাননীয় সদস্যদের নিশ্চয় মনে হচ্ছে আগামী কাল থেকে হয়ত এই বিতর্ক আপাতত আর হবে না। তাই স্বাভাবিক ভাবে তাদের মন বিষাদে ভরে উঠতে পারে। আমাদের লিডার অব দি হাউস মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে আমি ধন্যবাদ জানাই এবং বিরোধী দলের নেতা যিনি হাসপাতালে ভর্তি হয়েছেন বলে এই শুনলাম, আমি তাঁরও শীঘ্রই আরোগ্য কামনা করি এবং আশা করি তিনি নিশ্চয়ই অতি সত্বর সুস্থ, আরোগ্য হয়ে উঠবেন এবং আবার তিনি সামনের সেশনে এখানে এসে অংশ গ্রহণ করবেন। এই হাউস চলে সরকার এবং বিরোধী পক্ষ, উভয় দলের সহযোগিতায় তাঁরা সকলেই প্রিসাইডিং অফিসারদের সাথে সহযোগিতা করেন। তাঁদের সহযোগিতা ছাড়া এই হাউস চলা কখন'ই সম্ভব নয়। এক পক্ষ সহযোগিতা না করলে অপর পক্ষের সহযোগিতায় হাউস ঠিক মতো চলে না বা চলার মতো করে চালানো সম্ভব হয় না। সেই জন্য এবারের সেশনে বিরোধী দল এবং সরকার পক্ষের পূর্ণ সহযোগিতা আমরা পেয়েছি যার ফলে হাউস ঠিকমতো চালানো সম্ভব হয়েছে সেই জন্য আমি বিরোধী দলের নেতা, চিফ হুইপ এবং মাননীয় সদস্যদের আন্তরিকভাবে ধন্যবাদ জানাচ্ছি আর বিধানসভার কর্মচারী এবং অফিসার, যারা আমাদের এই কাজে দিন রাত্রি সহযোগিতা করেছেন তাদের সকলকেই আমি ধন্যবাদ জানাই। সংবাদপত্রের সাংবাদিকতা হচ্ছে গণতন্ত্রে আর একটি বাহন। তারাও এখানে এসে আমাদের এখানকার সংবাদ যথাযথভাবে জনসাধারণের কাছে যে তুলে

ধরেছেন তার জন্য আমি তাদের সকলকেই ধন্যবাদ জানাই। আমাদের সরকার পক্ষের মুখ্য সচেতকের কাজে যারা সাহায্য করেছেন তাদেরকেও আমি ধন্যবাদ জানাই। কারণ, তাদের সহযোগিতা ছাড়া আমাদের এই কাজ কখনই সম্পূর্ণভাবে সম্পন্ন হতে পারে না। আমি আশা করছি আগামী দিনে আমরা আবার সবাই মিলে পূর্ণ স্বাস্থ্য নিয়ে এখানে আলোচনায় বসব। আমি তাই আবার সকলকে আন্তরিক ধন্যবাদ দিয়ে বক্তব্য শেষ করছি।

[8-10 — 8-20 P.M.]

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের বাজেট অধিবেশনের শেষ দিন। আপনি এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয় অন্যান্য বারের মত এবারেও অত্যন্ত যোগ্যতার সঙ্গে সভার কাজ পরিচালনা করেছেন, সেজন্য আপনাদের আমি অভিনন্দন জানাচ্ছি। এবারে উভয়পক্ষের মাননীয় সদস্যগণের সহযোগিতায়—বিশেষ করে বিরোধী দলের মাননীয় সদস্যদের সহযোগিতায় সভার অধিবেশন শান্তিপূর্ণভাবে শেষ হল। স্যার, এবারের অধিবেশনের পূর্বে এবং অধিবেশন চলাকালীন সময়ে বিশেষে বিশেষ ঘটনা ঘটেছে, সেগুলির উল্লেখ এই প্রসঙ্গে একটু করার দরকার আছে বলে মনে করছি। স্যার, বিধানসভার সুবর্ণ জয়ন্তী উৎসব পালন করার ব্যাপারে আপনার সহযোগিতা ছিল সবচেয়ে বেশি। এই উৎসবে লোকসভার মাননীয় অধ্যক্ষ, রাজ্যসভার ডেপুটি চেয়ার পারসন অন্যান্য রাজ্যের মাননীয় স্পিকারগণ এবং বিশিষ্ট ব্যক্তিগণ যোগদান করে যে সমস্ত মূল্যবান বক্তব্য রেখেছেন তাতে আমাদের বিধানসভার ঐতিহ্য বৃদ্ধি পেয়েছে এবং সেটা একটা গৌরবের বিষয়। এ ছাড়া এবারে বিধানসভার অধিবেশন চলাকালীন অতীত দিনের তিনজন অধ্যক্ষের নামে তিনটি হলঘরের নামকরণ করে অতীত দিনের গৌরবের ইতিহাসকে তুলে ধরা গিয়েছে। তা ছাড়া মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার বিশেষ অবদান আছে এখানে লাইব্রেরি এবং রিসার্চ ইত্যাদির কাজ করার ব্যাপারে নতুন একটি গৃহ নির্মাণের ব্যবস্থা করার ব্যাপারে। এবারের অধিবেশন তাই সব দিক দিয়ে খুব গৌরবের সঙ্গে অতিবাহিত হল। স্যার, আমি আশা করছি যে পরের অধিবেশনে আপনি, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকারি এবং বিরোধীদলের সকল সদস্যগণ সুস্থ শরীরে এবং সবল চিত্তে সকলে অংশ গ্রহণ করবেন এবং সকলের সমবেত প্রচেষ্টায় আমরা পরের অধিবেশন সুষ্ঠুভাবে পরিচালিত করতে পারবো। অত্যন্ত দুঃখের কথা, এইমাত্র শুনলাম যে বিরোধীপক্ষের মাননীয় নেতা অসুস্থ হয়ে হাসপাতালে আছেন। তিনি সুস্থ হয়ে ফিরে আসুন এই কামনা করছি। স্যার, অত্যন্ত আনন্দের কথা যে আমাদের দলনেতা, মাননীয় মুখ্যমন্ত্রী শ্রীজ্যোতি বসু মহাশয়, তিনি ভারত সরকারের ডেলিগেট হিসাবে হ্যানয়ে গিয়েছেন হো চি মিনের জন্মশতবর্ষের উৎসবে যোগদান করার জন্য, এতে আমরা গৌরবান্বিত। স্যার, পরিশেষে আমি সকলকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Apurbalal Majumdar :** Sir, it is my proud privilege that I have been given the honour to speak a few words on the last day of the session. Sir, the House is the barometer which reflects the political standard of the nation, particularly of our State. Sir, I am very much thankful to you because when there was some crisis inside the House

you have been able not only to exalt the chair but I think you have been able to enhance the dignity of the House by giving two rulings today and yesterday. To my mind it appears that the chair has been much more exalted and you have done the duty entrusted to you in a most decent and dignified manner for which I am really thankful to you. Sir, in this session one thing that I have noticed very much is that sufficient number of members were not present after, say, evening or after the period when you are pleased to give an extensive opportunity to them to speak what they like during Zero Hour or at other times. What I feel is that you have done not only your best inside the House but also your best outside the House. That has been mentioned just by my friend from the other side and our Honourable Minister Shri Abdul Quiyom Molla.

Sir, the Golden Jubilee Celebration was really very attractive function and I had the privilege to be one of the debators which you had been pleased to arrange with the other members who came from different States and the Honourable Speakers representing different Legislative Assemblies. I understand that you are also going to publish a souvenir to commemorate the Golden Jubilee of the Assembly and that will be coming out perhaps within a few months. I also came to know from you that you are going to arrange decent seminar where some eminent lawyers eminent parliamentarians and the Speakers from other States of our country will participate and we are also very much proud not only to enrich ourselves, our thoughts, but will also be glad if we are called upon to participate in that seminar.

Sir, what I feel is that this session has been a very prolonged session and not only prolonged due to some circumstances and it is our honour of this House that you have been called upon to represent not only this Assembly but also as a representative of India to participate in one of the most important debates or important meetings representing this region of India and you have been selected one of the leaders of that organisation and you have enhanced the dignity and also the dignity of India by representing in that function and I am glad to submit also that next time you are also going yourself and I am told that our Honourable Deputy Speaker will also be accompanying you in the next meeting which will be held in Harrare.

I also congratulate you by giving my heartful thanks for your erudition, for your wisdom by which you have been able to conduct the proceedings of the House in a very decent manner. But what I beg to submit here is that you have got the confidence of the Opposition. The Chair has been more exalted this time in this session, and I must

confess that you have been able to take the confidence of the Opposite Party and we are fully with you and your erudition, wisdom and observation and rulings which have been given on the floor of the House are fully appreciated by the Opposition Parties and this time not like other session we have been outside of the House for a number of days. But this time, we had every faith on the Chair and we have been able to really enrich our wisdom by the deliberations, observations which you have made in this House. In this connection, may I bring one thing, Sir, that the rural members, some of the rural members coming from the rural areas have made a submission to me that this time, more time has been spent in discussion and in participation of the urban area problems, but not so much with the problems of the rural areas. Some of the members made a grievance to me, even the Deputy Leader told me that untimely heavy rain in the Sunderban areas has damaged the second crop which is the only cash crop which we are having from the vegetables.

However, with due respect, I beg to submit before the Hon'ble Chair, that in the next session also, we will have the full confidence and will be able to carry on the deliberations and discussions on the rural problems in a better way, in a cool manner and with the full sympathy.

Sir, with these few words I thank you very much for the chance you have given to me on behalf of the Opposition to make my feelings on you.

Thank you.

[8-20 — 8-30 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সভার শেষ দিনে আমি আমার পক্ষ থেকে, দলের পক্ষ থেকে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। যে ভাবে আপনি নিরপেক্ষ দৃষ্টিভঙ্গী নিয়ে সদস্যদের প্রতি আচরণ করেছেন এবং প্রত্যেককে বক্তব্য রাখবার সুযোগ দিয়েছেন এবং যে ভাবে সভা পরিচালনা করেছেন, তার জন্য আন্তরিক ভাবে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। শুধু পশ্চিমবঙ্গে নয়, সারা ভারতবর্ষে আমাদের বিধানসভার কার্য পরিচালনার ব্যাপারে যে ভাবে সাবজেক্ট কমিটি করে এবং অন্যান্য ভাবে অগ্রগতি করেছেন সেটা সকলে অ্যাপ্রিসিয়েট করেছে। আমি মাদ্রাজ গিয়েছিলাম, মাদ্রাজ বিধানসভার যারা সদস্য, কর্মচারী এবং অফিসাররা, তারা প্রত্যেকে আপনার কথা বলেছেন এবং এতে আমরা খুব গর্ব বোধ করেছি। আপনি এই বিধানসভার চেয়ারে বসে অনেক সুনাম অর্জন করেছেন, এই সভার মর্যাদা আপনি বহুগুণে বৃদ্ধি করেছেন। সেই জন্য আমরা গর্ব বোধ করি। বাইরে গেলে আপনার কথা শুনে আমাদের মন গর্বে ভরে ওঠে। আপনি যে ভাবে অপোজিশন এবং বিধানসভার সরকার পক্ষের লোকেদের প্রতি সম ব্যবহার করেছেন, এটা সকলে অ্যাপ্রিসিয়েট

করেছে। অপূর্ববাবুও এটা স্বীকার করেছে আমি আন্তরিক ভাবে মাননীয় ডেপুটি স্পিকার, চিফ হুইপ এবং পরিষদীয় মন্ত্রীকে ধন্যবাদ জানাই, তাঁরা সারাদিন বসে থেকে যে ভাবে সঙ্গ দিয়েছেন, তার জন্য তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। আমি অ্যাসেম্বলির সব স্তরের কর্মীদের এবং সাংবাদিক বন্ধুদের, যারা অনেকক্ষণ ধরে কার্য পরিচালনায় সাহায্য করেছেন। আমাদের দলের পক্ষ থেকে তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বাজেট অধিবেশনের শেষ দিন। আমি প্রথমে এই অধিবেশন পরিচালনায় আপনার যে সুষ্ঠু ভূমিকা, সেই জন্য আপনাকে আমার আন্তরিক ধন্যবাদ জানাই এবং সবাইকে নিয়ে এক সঙ্গে চলার যে প্রশংসনীয় ভূমিকা, সেই কথা কেউ অস্বীকার করতে পারে না। আজকে আপনি আমাদের যে কথা শোনালেন, যে কংগ্রেস দলের পরিষদীয় নেতা মাননীয় সদস্য আবদুস সাত্তারের অসুস্থতার কথা, আমরা সকলে এক সঙ্গে তাঁর আরোগ্য কামনা করছি। আর এছাড়া আজকে আমাদের এই অধিবেশন পরিচালনার ক্ষেত্রে মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এছাড়া চিফ হুইপ এবং সমস্ত দলের যাঁরা মাননীয় সদস্য, প্রত্যেকের পারস্পরিক সহযোগিতার মধ্যে দিয়ে এই অধিবেশন সুষ্ঠু ভাবে পরিচালিত হয়েছে। এ কথা নিশ্চয়ই উল্লেখ করা উচিত যে, এই কক্ষের বাইরেও পশ্চিমবঙ্গ বিধানসভার সুবর্ণ-জয়ন্তী উৎসব পশ্চিমবঙ্গ বিধানসভার বিগত দিনের ঐতিহ্য অনুযায়ী বি-ফিটিং ওয়েতে অবজার্ভ করা যায় তার জন্য আপনি সবাইকে সঙ্গে নিয়ে আন্তরিক প্রয়াস চালাচ্ছেন। সমস্ত দিক দিয়েই আপনার ভূমিকা প্রশংসনীয়। এই কথা বলে সংশ্লিষ্ট সবাইকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, এবারের বাজেট অধিবেশন এবং বিধানসভার সুবর্ণ-জয়ন্তী উৎসব প্রায় একই সঙ্গে একই সময়ে হওয়ার জন্য আমরা অনেক বৈচিত্র্যপূর্ণ, বর্ণবহুল দিন এবারে পেয়েছি। আমরা যে কত গৌরবময় ঐতিহ্যের উত্তরাধিকারী, উত্তরসূরী সেটা বুঝতে পেরেছি। সুবর্ণ-জয়ন্তী উৎসবের মধ্যে দিয়ে পুরানো সে-সব দৃশ্যপট আমাদের সামনে এসেছে। প্রথিতযশা স্পিকার নৌসের আলি থেকে শুরু করে অনেকের বিষয়েই আমরা বিখ্যাত পার্লামেন্টারিয়ানদের আলোচনার মধ্যে দিয়ে জানতে পেরেছি। তাঁরা আমাদের গৌরবময় অতীত ঐতিহ্য বিশ্লেষণ করছেন। মাননীয় স্পিকার মহোদয়, আপনি অন্যান্য বারের মতো এবারেও অত্যন্ত যোগ্যতার সঙ্গে বাজেট অধিবেশনে সভার কাজ পরিচালনা করেছেন এবং সে কথা এখানে বার বার উচ্চারিত হয়েছে। আমরা দেখছি আপনার যোগ্যতার ফলে বিধানসভার বিতর্কের মানও উন্নত হয়েছে। যেটা সব চেয়ে আনন্দের বিষয়, সেটা হচ্ছে, এই সভার সকল সদস্যই চেষ্টা করেছেন বিতর্কের মানকে উন্নত করে প্রাণবন্ত করার জন্য। বিধান সভার মান এবং মর্যাদাকে উন্নত করার জন্য এবারে আমাদের এখানে অনেক সেমিনার হয়েছে, আলোচনা চক্র হয়েছে। সংসদীয় গণতন্ত্রকে প্রাণবন্ত করে তোলার জন্য বিধানসভার অভ্যন্তরে এবং বাইরে যে-সব অনুষ্ঠান হয়েছে সেসব আমাদের কাছে অত্যন্ত মূল্যবান বলেই মনে হয়েছে। সঙ্গে সঙ্গে আমি এখানে বলছি যে, আমাদের বিরোধী পক্ষের অনেক সদস্য অন্যান্য বারের চেয়ে এবারে ভাল বিতর্ক আমাদের উপহার দিয়েছেন, ভাল বিতর্ক করেছেন। ওঁদের বিতর্কের ধ্যান-ধারণা দেখে আমার এমন মনে হচ্ছে, পরবর্তী সময়ে আমাদেরও ভালভাবে প্রস্তুত হয়ে আসতে হবে। সর্বাগ্রে আমাকে বলতে হচ্ছে

যে, সংসদীয় গণতন্ত্রের রীতি-নীতিকে [illegible] প্রয়োগ করার ক্ষেত্রে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার ভূমিকার সাথে সাথে সকলেরই অনুধাবন করা উচিত আমাদের মাননীয় উপাধ্যক্ষ মহোদয়ের ভূমিকার। যদিও তিনি খুবই অল্প সময়ের জন্য এই সভায় আসেন, তথাপি মেঘলা আকাশে রূপালী আলোর ঝিলিকের মতো অল্প সময়ের জন্য এসে নিজ ব্যক্তিত্বের ছাপ রেখে যান। উনি যে আপনার সুযোগ্য সহকারী, সে বিষয়ে কোনও সন্দেহ নেই। তাই আমি আপনার সঙ্গে ওঁকেও অভিনন্দন জানাচ্ছি। সঙ্গে সঙ্গে পরিষদীয় মন্ত্রী, মুখ্য-সচেতক এবং সহকারী সুখ্যসচেতক শ্রী সুমন্তকুমার হীরা প্রভৃতিকে আমার দলের এবং আমার তরফ থেকে অভিনন্দন জানাচ্ছি। এই জন্য জানাচ্ছি যে, গণতান্ত্রিক ব্যবস্থায় উদারতার একটা বিশেষ জায়গা আছে এবং সেই উদারতা যত প্রসারিত হবে, গণতন্ত্রও ততই সম্প্রসারিত হবে এবং গণতন্ত্রের মন্দির তথা পীঠস্থান বিধানসভা ততই সুন্দর-হয়ে উঠবে। গণতন্ত্র প্রসারের ক্ষেত্রে সে তত ভাল ভূমিকা গ্রহণ করতে পারবে। গণতন্ত্র প্রসারের ক্ষেত্রে তাঁরা প্রত্যেকে প্রশংসনীয় ভূমিকা পালন করেছেন। বিরোধী পক্ষের কয়েকজন সদস্যও বিধান সভাকে প্রাণবন্ত করে তোলার জন্য যথেষ্ট চেষ্টা করেছেন, সে জন্য তাঁরাও ধন্যবাদ পাওয়ার যোগ্য। সঙ্গে সঙ্গে বিধানসভার কর্মচারী ও অফিসাররা প্রত্যেকে বিধানসভা চলার ক্ষেত্রে যে ভূমিকা পালন করেছেন তাও প্রশংসার যোগ্য। তবে আমি তাঁদের বিষয়ে প্রত্যেক বারই বলে থাকি যে, তাঁরা প্রতি বছর বাজেট অধিবেশনের সময়ে দীর্ঘ দিন ধরে নিষ্ঠার সঙ্গে যে পরিশ্রম করেন, যে ভূমিকা পালন করেন—আমি বার বারই উল্লেখ করি—তা যদি অন্যান্য ক্ষেত্রে সরকারি কর্মচারিরা অনুকরণ করতেন, তাহলে পশ্চিমবাংলার প্রশাসন আরও অনেক বেশি গতিশীল হতে পারত। এর সঙ্গে আমি বিধানসভার প্রয়াত কর্মচারী নন্দদুলালবাবুর স্মৃতির প্রতি শ্রদ্ধা নিবেদন করছি। কয়েক দিন আগে তিনি এখানে কর্মরত অবস্থায় মারা গেছেন। গভীর দুঃখের সঙ্গে আমি তাঁর স্মৃতির প্রতি শ্রদ্ধা নিবেদন করছি। এই মাত্র শুনলাম বিরোধী দলের নেতা অসুস্থ, তাঁর দ্রুত আরোগ্য কামনা করছি। তবে আমরা এখানে খুবই আনন্দের সঙ্গে লক্ষ্য করছি যে, ইতিপূর্বে বা প্রথম দিকে সদস্যদের মধ্যে—সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের সদস্যদের মধ্যে—যে কুরুক্ষেত্রের উপক্রম হয়েছিল, যেখানে যুক্তিবাদের কোনও স্থান ছিল না, যুক্তির মাধ্যমে নিজেদের বক্তব্য প্রতিষ্ঠার প্রবণতা ছিল না, কুরুক্ষেত্র ঘটাবার প্রবণতা ছিল, সেখান থেকে সদস্যরা ক্রমশ সরে এসেছেন।

[8-30 — 8-40 P.M.]

ক্রমশ এমন হয়ে যাচ্ছে ঠিক যেন দীর্ঘদিনের একটা সুখী পরিবার। তবে সর্বদা এ রকম চললে সেটাও মারাত্মক হয়ে যাবে, সব যেন এই রকম একটা গলাগলি ভাব এর একটা অন্য দিকও আছে সেটা হচ্ছে খারাপ দিক। আপনি যে পরিবেশটা তৈরি করেছেন এটা একটা গণতান্ত্রিক সুস্থ পরিবেশ এটা সংসদীয় গণতন্ত্রের ভিতকে মজবুত করবে। সংসদীয় গণতন্ত্রের যে হর্ম্য, প্রাসাদ দাঁড় করাতে পারে আপনি তার পরিবেশ রচনা করলেন। এতে আপনার ভূমিকা রাখলেন তা অনবদ্য। বাইরে বিভিন্ন সভা সমিতিতে গিয়ে আমরা আপনার সম্বন্ধে যে কথা শুনি তাতে আপনার গৌরবে আমরাও নিজেদের গৌরবান্বিত বোধ করি। পরিশেষে আপনাকে আবার ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘদিনের বাজেট অধিবেশনের আজকে সমাপ্তি। অন্য রাজ্যে এতদিন ধরে বাজেট অধিবেশন চলে না। আপনি দীর্ঘদিন ধরে বাজেট অভিবেশন চালিয়ে সরকার পক্ষ এবং বিরোধীপক্ষকে বক্তব্য রাখবার সুযোগ দিয়েছেন। আপনি গণতন্ত্রের প্রসার ঘটিয়েছেন সেজন্য বিরোধী পক্ষের সদস্য হিসাবে আমি আপনার কাছে কৃতজ্ঞ। এবারে আমি অসুস্থ থাকার জন্য বজেট অধিবেশনে খুব বেশিদিন যোগদান করতে পারি নি। অ্যাসেম্বলির লবিতে মাথা ঘুরে পড়ে গিয়েছিলাম এবং আপনার স্টাফরা আমাকে ডাক্তারের কাছে নিয়ে গিয়ে ছিলেন। সেজন্যই আমি উপস্থিত থাকতে পারি নি। আপনি সংসদীয় গণতন্ত্রে একটি নূতন দিক উন্মোচন করেছেন, সাবজেক্ট কমিটি। আগে ২/৩টি বিষয়ের উপর ছিল, এখন অনেকগুলি করেছেন। এই সাবজেক্ট কমিটি করার কথা যখন প্রথম উঠেছিল তখন অনেকের এতে আপত্তি ছিল, কিন্তু এটা করায় এখানে মেঠো বক্তৃতা দেওয়ার থেকে আমরা সেই সাবজেক্ট কমিটির মাধ্যমে অফিসারদের সঙ্গে আলোচনা করতে পারি, তাদের দু-একটা প্রশ্ন করতে পারি। বাজেটে কি হবে না হবে আমরা সে সম্বন্ধেও জানতে পারি। এটা সব জায়গায় করা উচিত। এতে শুধু অ্যাসেম্বলির ভিতরে নয়, অ্যাসেম্বলির বাইরেও অনেক কিছু জানা যায়। এটা গোল্ডেন জুবিলি ইয়ার, আমরা গর্বিত যে আপনি এ বছরে সেমিনার করেছেন এবং বহু পুরনো মেম্বারকে আমন্ত্রণ জানিয়েছেন এবং তাঁদের প্রেজেনটেশন দিয়েছেন। তারপর প্রাক্তন স্পিকার মহাশয়দের নামে হল উৎসর্গ করেছেন। বিধানসভার বাইরেও আপনার অনেক প্রসিদ্ধি আছে। বিধানসভার মধ্যে আপনার দক্ষ ম্যানেজমেন্টের ফলে সেটা সম্ভব হয়েছে, আর আপনি কমনওয়েলথের সদস্য নির্বাচিত হয়েছেন এবং সেখানে আপনি যা বক্তব্য রেখেছেন সেটাও আমরা পেয়েছি এবং সেটা আপনার পক্ষেই সম্ভব হয়েছে।

কারণ এখন বিশ্ববন্দিত যাঁরা তাদের প্রসিডিংস জোগাড় করে নিয়ে বলছি। শুধু তাই নয়, বিধানসভার বাইরেও গেট টুগেদার এবং সেমিনারের ব্যবস্থা করে দিয়েছেন যাতে আমাদের নলেজ বাড়ে। আজকে প্রত্যেক এম. এল. একে প্রাইজ দিয়েছেন। এইভাবে তাঁদের তৈরি করবার চেষ্টা করছেন বলে আপনার কাছে আমরা কৃতজ্ঞ। আপনার গৌরবে আমরা গৌরবান্বিত, কারণ আপনি ইন্টারন্যাশনাল ফোরামে আমাদের গৌরব বাড়িয়ে দিয়েছেন। এইসঙ্গে ডেপুটি স্পিকার মহাশয়কেও ধন্যবাদ জানাই। আপনার অনুপস্থিতিতে আপনি তাঁকে যে সুযোগ দিয়েছেন সেই সময় তিনি হাউসকে যোগ্যতার সঙ্গেই পরিচালিত করেছেন। পরিষদীয় মন্ত্রীও ঘন্টার পর ঘন্টা হাউসে উপস্থিত থেকে যোগ্যতার সঙ্গে দায়িত্ব পালন করেছেন বলে তাঁকেও ধন্যবাদ জানাই। চিফ হুইপ যোগ্যতার সঙ্গে হাউস চালাতে সহায়তা করেছেন বলে তাঁদেরও ধন্যবাদ। অফিসের সেক্রেটারি, স্টাফ এবং সাংবাদিকরা এখানে তাঁদের দীর্ঘ সময় দিয়েছেন বলে সবাইকে ধন্যবাদ জানাচ্ছি। তবে একটি কথা, আপনি হারারে কনফারেন্সে যাবেন, কিন্তু তার আগে এই অ্যাসেম্বলি আবার নাও বসতে পারে। কাজেই সেখানেও আপনি বাংলার মুখ উজ্জ্বল করুন আল্লার কাছে এই দোয়া করি। বিরোধী নেতা সাত্তার সাহেব হাসপাতালে আছেন, তিনি দ্রুত আরোগ্য লাভ করুন আল্লার কাছে এই দোয়া করি। আগামী বিধানসভায় যাতে আমরা আবার সবাই মিলিত হতে পারি এই প্রার্থনা করে শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘদিন ধরে এই অধিবেশন চলছে। এই দীর্ঘ বাজেট সেশনে একঘেয়েমি না রেখে এখানে সহজ-সরলভাবে আলোচনা হয়েছে। আপনি বলে থাকেন যে, বিধানসভায় বিরোধী দলকে বেশি সুযোগ দিতে হবে। আমরাও দেখেছি, আপনি বিরোধী দলকে এখানে বেশি সময় ধরে বলার সুযোগ দিয়েছেন। যারজন্য আজকে পশ্চিমবঙ্গ বিধানসভা শুধু ভারতবর্ষের মধ্যেই নয়, বিদেশেও প্রসিদ্ধি লাভ করেছে। আপনার এই দক্ষ পরিচালনার জন্য আমরা গর্ব অনুভব করি। সারা ভারতবর্ষে আপনি আজকে একটা উজ্জ্বল দৃষ্টান্ত সৃষ্টি করেছেন। সেইসঙ্গে ধন্যবাদ জানাই আপনার সহকর্মী ডেপুটি স্পিকার মহাশয়কে যিনি সমানভাবে সভাকে পরিচালনা করেছেন। এখানে একটি কথা না বললে ত্রুটি থেকে যাবে যে, পরিষদীয় মন্ত্রী সারা সময় ধরে ধৈর্য সহকারে বসে থাকেন। এত ধৈর্য নিয়ে বসে থাকেন বলে তাঁকেও ধন্যবাদ জানচ্ছি। আমাদের মুখ্য সচেতক এবং সহ মুখ্য সচেতক এঁদের ধন্যবাদ দিই। সত্যি কথা বলতে কি এবারে বিরোধী দলের নেতা থেকে আরম্ভ করে বিরোধী দলের অন্যান্য সদস্যরা পশ্চিমবঙ্গ বিধানসভার বিতর্ককে যেভাবে একটা গুরুত্বপূর্ণ জায়গায় নিয়ে গিয়েছেন তাতে বিধানসভার মর্যাদা অনেকখানি বেড়ে গিয়েছে। এবারকার আলোচনাটা আমাদের এর ফলে বোরিং লাগেনি। মাননীয় মুখ্যমন্ত্রী পর্যন্ত দাঁড়িয়ে বলেছেন যে ওঁরা কনস্ট্রাকটিভ সমালোচনা করেছেন। এসবই সম্ভব হয়েছে আপনারই পরিচালনার ফলে। গণতান্ত্রিক ব্যবস্থায় বিতর্কের যে সুযোগ আছে আপনি সেটাকে পরিচালনা করেছেন যথার্থভাবে, সেজন্য আপনাকে ধন্যবাদ দিই। বিভিন্ন খবরের কাগজে যাঁরা এখানে সারাক্ষণ বসে থেকে কভারেজ করেন, কিভাবে তাঁরা লিখেছেন সেটা তাঁদের বিচার-বিবেচনার বিষয়, সেইক্ষেত্রে তাঁদের স্বাধীনতা আছে, তবে বামফ্রন্টের আমলে এই বিষয়টি আরও প্রসার লাভ করেছে, বলা হয়েছে যে খবরের কাগজে যাতে হস্তক্ষেপ না করা হয়, তাঁদের ধ্যান-ধারণা মতো লিখে অসংখ্য পাঠকের কাছে সংবাদ পৌঁছে দেবার জন্য আমরা তাঁদের প্রতি কৃতজ্ঞতা জানাচ্ছি। বিধানসভার সমস্ত কর্মীবৃন্দ যাঁরা আমাদের সঙ্গে রাত্রি ৯টা, ১০টা পর্যন্ত কাজ করেন তাঁদের ধন্যবাদ দিচ্ছি। কয়েকদিন আগে নন্দদুলাল বাবু কর্মরত অবস্থায় মারা গেছেন, তাঁর আত্মার শান্তি কামনা করি। বিরোধী দলের নেতা অসুস্থ হয়ে হাসপাতালে গেছেন, কামনা করি তিনি পুনরায় সুস্থ হয়ে আবার এখানে আসবেন। আমরা এতদিন ধরে একটা পরিবারের লোকের মতো এখানে কাটালাম। আপনাকে পুনরায় ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[8-40 — 8-50 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নতুন করে আপনাকে ধন্যবাদ জানাবার কোনও দরকার নেই, তবুও আপনি অধিবেশন যেভাবে পরিচালনা করেছেন—আমাদের দলের পক্ষ থেকে অপূর্বদা আপনাকে ধন্যবাদ জানিয়েছে। একথা সত্য যে আপনার যোগ্যতা প্রমাণ করে আপনি ধন্যবাদ পেয়েছেন। এবারে অনেক পাবলিকেশন আমরা পেয়েছি যেগুলো বেশ গুরুত্বপূর্ণ। ট্রান্সপোর্ট মন্ত্রীর তরফে বেশ কয়েকটি বই আমরা এবারে পেয়েছি সেগুলো রেফারেন্স হিসাবে আমাদের খুব কাজে দেবে। আপনাকে এখানে অনেকেই প্রশংসা করেছেন, আপনি অনেক নতুন জিনিস এখানে ইনট্রোডিউস করেছেন, যারফলে আমাদের কাজের সুযোগ অনেকটাই বেড়ে গেছে। আমরা অনেকেই ভাবতাম যে কর্পোরেশনের নতুন আইনের জন্য কাজ করার

স্কোপ আমাদের কমে গেছে। কিন্তু সাবজেক্ট কমিটি করে দিয়ে আপনি আমাদের কাজের পরিধিটা বাড়িয়ে দিয়েছেন। স্বদেশে এবং বিদেশে আপনার অভিজ্ঞতা যেটা বাড়ছে তার প্রতিফলন আমাদের এখানে ঘটছে, আপনি তা এখানে করছেন, সেজন্য আমরা নিশ্চয়ই গর্ব অনুভব করি। আপনি এখানে অনেক নতুন জিনিস করেছেন যেগুলো আমাদের সময়ে আমরা করতে পারিনি। যেমন, কতকগুলো ছোট জিনিস—ছবি—আমাদের সময়ে আমরা তৈরি করিনি। আপনিই এগুলো করেছেন, একথা নিঃসন্দেহে স্বীকার করতে হবে। এই কথাটা অনেকে বলেননি বা মেনশন করেননি—আপনার তৈরি রীতি, সেটা এবারে লোকসভায় গৃহীত হয়েছে। আমাদের এটাই সবচেয়ে গর্বের বিষয় যে আজকে লোকসভাও আমাদের নিয়ম ফলো করছে। আপনি যে রুলিং দিয়েছেন সেই রুলিং লোকসভাতে এখন চালু হয়েছে। জিরো আওয়ারে যদি কিছু বলতে হয় তাহলে এখানে যেমন অধ্যক্ষকে আগে জানাতে হয় লোকসভাতে সেইরকম ব্যবস্থা ছিল না। আগে লোকসভাতে হঠাৎ জিরো আওয়ারে কোনও সদস্য উঠে বলতে লাগতো। কিন্তু আপনার এই রুলিং লোকসভাতে কার্যকরি হয়েছে। জিরো আওয়ারের আগে অধ্যক্ষকে জানাতে হবে, তবেই বলা যাবে। সুতরাং এটাই আমাদের আনন্দের যে লোকসভা বিধানসভাকে অনুকরণ করছে। তারপরে আপনার দপ্তরে প্রতিটি স্টাফকে তাদের কাজের জন্য ধন্যবাদ জানাচ্ছি এবং যিনি কর্মরত অবস্থায় মারা গেলেন তাঁর আত্মার শান্তি কামনা করছি। তবে এটাও ঠিক যে কাজ করতে করতে মৃত্যু, তার একটা আলাদা সম্মান। তবে আপনাকে একটা বিষয়ে জানাচ্ছি, আমরা যে স্পিরিট নিয়ে কাজ আরম্ভ করেছিলাম বারেবারে গ্যাপ হওয়ার জন্য সেই স্পিরিট শেষের দিকে কমে এসেছিল। এইবার যেকোন কারণেই হোক ২-৩ বার গ্যাপ হওয়ার ফলে বিরোধীপক্ষ থেকে আমরা যে স্পিরিট নিয়ে কাজ আরম্ভ করেছিলাম সেই স্পিরিট হারিয়ে ফেলেছিলাম। সুতরাং আপনার কাছে আমার অনুরোধ পরের বার থেকে যেন এই কনটিনিউয়েশন থাকে, সেই দিকটা লক্ষ্য রাখবেন। আরেকটি বিষয়ে আপনি ব্যর্থ হয়েছেন সেটা আমি খুব দুঃখের সঙ্গে বলছি, সেটা হচ্ছে মন্ত্রীরা হাউসে খুব কম আসেন। কোশ্চেন এবং মেনসনের সময়ে মন্ত্রীদের উপস্থিতি খুব দরকার, সেইদিক থেকে তারা কোনদিনই ঠিক উপস্থিত থাকেন না। তাদের হাউসে উপস্থিতি নেই বললেই হয়। আরেকটি জিনিস লক্ষ্য করলাম আজকে মাননীয় মন্ত্রী বিনয়বাবুর উপস্থিতি খুবই প্রয়োজন ছিল। মুখ্যমন্ত্রী এখানে নেই এবং তিনি তাঁর হয়ে মুখ্যমন্ত্রীর পদে রয়েছেন, তাঁর দিক থেকে আপনাকে ধন্যবাদ দেওয়া উচিত ছিল। আজকে তো সমস্ত বিতর্কের উর্দ্ধে থেকে এই ধন্যবাদে অংশগ্রহণ করা উচিত ছিল। অনেক গুরুত্বপূর্ণ কাজের চেয়েও এখানে আসার দরকার বেশি ছিল। যাইহোক সামনের অধিবেশনে যেন মন্ত্রীদের উপস্থিতি থাকে সেই দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ডেপুটি স্পিকারকে ধন্যবাদ জানিয়ে এবং সাংবাদিকদের ধন্যবাদ জানিয়ে, শচীনবাবু এবং পরিষদীয় মন্ত্রীকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হরিপদ জানা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের বিধানসভার অধিবেশনের শেষ দিন। শেষ দিনে আমি একটা কথাই বলতে চাই যে, এই বিধানসভার একটা ঐতিহ্য আছে, একটা সভার মর্যাদা আছে এবং সেই মর্যাদা রক্ষা করার দায়িত্ব নির্ভর করছে জনপ্রতিনিধিদের উপরে, যাঁরা এখানে বসে আছেন তাদের উপরে। বাইরের অনেক দর্শকরা

এই বিধানসভার অধিবেশন দেখতে আসে এবং বিধানসভায় নানারকম আচরণ ঘটে, সেগুলো সম্পর্কে তারা গিয়ে বিরূপ মন্তব্য করেন। সেগুলো আমাদের শুনতে খুবই খারাপ লাগে। সুতরাং বিধানসভাতে বিধায়কদের খুবই শোভনীয় আচরণ করা উচিত। তবে এইবার বাজেট অধিবেশনে সেইরকম কোনও ঘটনা ঘটেনি, এর আগে ঘটেছিল। যাইহোক সবকিছুই বিধায়কদের উপরেই নির্ভর করে এবং সেইদিক থেকে আমরা যেন খুব সচেষ্ট থাকি। তারপরে মাননীয় অধ্যক্ষ মহাশয় যেভাবে দক্ষতার সঙ্গে হাউস চালিয়েছেন তা সত্যিই প্রশংসনীয় এবং তাঁরজন্য তাঁকে ধন্যবাদ জানাই। ডেপুটি স্পিকারকে ধন্যবাদ জানাই। মুখ্যমন্ত্রী মহাশয় এখানে নেই এবং আরও কয়েকজন মন্ত্রী নেই, তাঁরা বাইরে গেছেন, তাঁদেরও ধন্যবাদ জানাচ্ছি। বিধানসভার কর্মচারিদের ধন্যবাদ জানাচ্ছি এবং আমাদের এই অধিবেশন চলাকালীন যারা বাইরে অপেক্ষমান হয়ে থাকেন তাদেরও সবাইকে ধন্যবাদ জানাই। সাংবাদিকদেরও ধন্যবাদ জানাচ্ছি। কংগ্রেস পার্টির যিনি দলনেতা সাত্তার সাহেব তিনি অসুস্থ হয়ে হাসপাতালে ভর্তি আছেন, তার মঙ্গল কামনা করছি, তিনি সুস্থ হয়ে ফিরে আসুন। মুখ্যমন্ত্রী এবং মন্ত্রীরা যাঁরা কেউ কেউ বাইরে গেছেন তাদের সুখ শান্তি কামনা করছি এবং সুস্থ হয়ে তাঁরা ফিরে আসুন এই আশা রাখছি। এই সভার শুভকামনা করি এবং সবাইকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[8-50 — 9-00 P.M.]

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘ ২ মাস পরে আজকে বাজেট অধিবেশনের শেষ দিন, আপনার সম্পর্কে অনেক কথা বলা হয়েছে, এই বিশেষণে আপনি অনেক আগেই ভূষিত হয়েছেন। কিন্তু বিশেষ করে আজকে আমার ভাল লাগছে কতকগুলি বিষয়ে উত্থাপন করেছেন আমাদের মাননীয় বিরোধী পক্ষের মুসলিম লীগের সদস্য হাসানুজ্জমান সাহেব তার জন্য তাকে ধন্যবাদ জানাই। আমাদের স্পিকারের যোগ্যতা সম্পর্কে কারোর কোনও প্রশ্ন নেই এই কথা সুব্রতবাবু অতীতেও বলেছেন, ভারতবর্ষের মধ্যে যত স্পিকার আছেন তার মধ্যে আমাদের স্পিকার হচ্ছেন সবচেয়ে দূরদর্শী এবং তিনি দেশে শুধু নয় বিদেশেও প্রশংসিত হয়েছেন। আমাদের একটু অসুবিধা হচ্ছে উনি যেভাবে চেয়েছেন সংসদীয় গণতন্ত্রকে মানুষের মধ্যে ভালভাবে তুলে ধরতে সেটা আমরা কিন্তু ঠিক পারছি না। এই যে সাবজেক্ট কমিটি গঠন করার যে আইডিয়াটা আছে—আমার মনে হয় সবচেয়ে বেশি যোগাযোগ থাকে স্পিকারের সঙ্গে আমার—এতে বিশেষ করে বিরোধী পক্ষকে—আমরা যেটা বলি হাউস বিলংস টু অপজিশন—যদি সঠিকভাবে ভূমিকা পালন করতে হয় তাহলে সেটা করার সুযোগ তো সরকারের প্রয়োজন পড়ে না, তারা তো রাইটার্সে আছেন, অন্য জায়গায় বসতে পারেন, কিন্তু বিরোধী পক্ষের ভূমিকা হচ্ছে হাউসে, তাই সাবজেক্ট কমিটিকে যদি ঠিকমতো অনুধাবন করা যায়, বিরোধী পক্ষ যদি সরকারের সঠিক সমালোচনা বা কনস্ট্রাকটিভ সাজেশন ইত্যাদি দেয়, তাহলে সেটা করার অনেক সুযোগ আছে। এবারে আপনি যেটা চালু করেছেন, বিগত বছরেও করেছেন, সমস্ত বাজেটকে একদিনে উপস্থিত করা, সেই ব্যাপারে কিছু কিছু আপত্তি উঠলেও এমন কি রাইটার্স বিল্ডিং-এর অনেক জায়গায় থেকে কিছুকিছু আপত্তি তুলেছিল নানারকম অজুহাত দেখিয়ে, কিন্তু আপনার নির্দেশ শেষ পর্যন্ত তারা পালন করেছেন। এবারের অধিবেশনে উপস্থিতির হার অন্য অধিবেশনের থেকে কম, কারণ হচ্ছে পশ্চিমবাংলার মিউনিসিপ্যালিটির নির্বাচন, তাই আমার কাছ থেকে পারমিশন নিয়ে অনেকেই মিটিং-এ গিয়েছেন সেজন্য এবারে উপস্থিতিটা কম। এবারে বিরোধীপক্ষের যে কয়েকজন ব্যক্তি বিভিন্ন

বিষয়ের আলোচনায় অংশগ্রহণ করেছেন, তারা সেখানে অনেক উন্নত ধরণের বক্তব্য রাখবার চেষ্টা করেছেন ; আমি তো প্রায় ১৩ বছর এখানে আছি—আমি তো আমাদের অনেককেই বলেছি—এতটা দেখিনি, এবারে বিরোধীপক্ষের প্রায় সব ব্যক্তিই প্রস্তুত হয়ে এসেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়কে বলব, তার যে প্রচেষ্টা সাবজেক্ট কমিটি গড়ার ক্ষেত্রে, এটা যে করতে হয় তা নয়, সমস্ত সদস্যদেরকে কমিটির মধ্যে থাকতে হবে তা নয়, সংসদীয় গণতন্ত্রকে যদি আমরা আরও সংগঠিত করতে চাই, উচ্চে তুলে ধরতে চাই তাহলে—সরকারকে তার সঠিক রাস্তায় চালিত করার ক্ষেত্রে—সাবজেক্ট কমিটির ভূমিকা আছে। সাবজেক্ট কমিটির ভূমিকা নিয়ে প্রথমতো বিরোধীপক্ষ আপত্তি করেছিল। বলেছিলেন আমরা পরে জানাবো। অনেক অসুবিধা ইত্যাদি এইসব। কিন্তু ফাংশন করার মধ্য দিয়ে কিছুটা উন্নতি এসেছে সাবজেক্ট কমিটির ব্যাপারে। যখন হাউস বন্ধ ছিল তখন বিভিন্ন জায়গা থেকে অপপ্রচার হয়েছিলো। আমাদের মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন বিদেশে গেলেন সি. পি. এম.-এর নেতা হিসাবে, তখন তিনি হাউস বন্ধ রেখেছিলেন, এটা নিয়ে অপপ্রচার হলো। অর্থাৎ এই বাজেট অধিবেশনের আগে সাবজেক্ট কমিটিগুলি ফাংশন করুক এবং ঠিকমতোন রিপোর্ট দিক, সঠিকভাবে ব্যায়-বরাদ্দগুলি হচ্ছে কি না এটাই চেয়েছিলেন। এবং প্রতি বছর ব্যায়-বরাদ্দগুলি মামুলি ধরনের হয়। কিন্তু এই সাবজেক্ট কমিটির রিপোর্টে সঠিকভাবে টাকা ব্যয়িত হোক এবং উপযুক্ত জায়গায় টাকা খরচ করা হোক, এটাই তিনি চেয়েছিলেন, তাড়াহুড়ো করতে চাননি। অধিবেশনের জন্য বেশি সময় দেওয়া যাবে না। উনি বলেছিলেন, আমাকে, আমি বিদেশে গেলেও আপনাকে আমি রিকোয়েস্ট করছি যে যাতে সাবজেক্ট কমিটিগুলি ঠিকমতোন ফাংশন করে এটা আপনি লক্ষ্য রাখবেন। আমি সাবজেক্ট কমিটির চেয়ারম্যানদের অনুরোধ করেছিলম যে আপনাদের কোনও অসুবিধা হলে আমাকে বলবেন, আমি সব সময় এখানে থাকি। মাঝে মধ্যে এম. এল. এ.-দের ব্যাপক অনুপস্থিতি থাকে। এতে আমার মনে হয় মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে উদ্দেশ্য নিয়ে, যে দৃষ্টিভঙ্গী নিয়ে এইগুলি করতে চান অর্থাৎ বিধানসভার ফাংশন আরও উন্নত হোক সরকারের সমালোচনা বিরোধীপক্ষ সঠিকভাবে করতে পারেন, সাহায্য করতে পারেন এই সাবজেক্ট কমিটির মাধ্যমে এই অনুভূতি সমস্ত বিধায়কদের মধ্যে থাকা উচিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিরুৎসাহ হবার লোক নন। প্রমাণিত হয়ে গেছে, যাঁরা ভুল বুঝেছিলেন তাঁদের বলবো খেয়াল রাখবেন যেহেতু তিনি বাইরে গেছেন হাউস বন্ধ করে চলে গেছেন, এটা সংবাদপত্রেও বেরিয়েছিল। আমাদের পরবর্তী সময় সারা বছর ধরে সাবজেক্ট কমিটি ফাংশন করবে। এটা যে শুধু বাজেট অধিবেশনের আগেই ফাংশন করবে তা নয়, সারা বছর ধরে করবে। হয়তো আমাদের কিছু কিছু অসুবিধা হয়েছে। পশ্চিমবাংলা বিধানসভা দৃষ্টান্ত স্থাপন করেছে এই ধরণের ফাংশনের মধ্য দিয়ে। আপনি এই বছর বিধানসভার গোল্ডেন জুবিলি করেছেন এটা বলার আর প্রয়োজন হয় না। আমি আমার বক্তব্যের শেষে একটা কথা না বলে পারছি না যে কর্মচারীরা সবাই ভালো কাজ করেন। এই অধিবেশন চলতে চলতে একজন মারা গেলেন এটা সত্যি দুঃখের বিষয় এতে সন্দেহ নেই। কিন্তু আজকে এইমাত্র জানতে পারলাম আমাদের বিরোধী দলের নেতা সাত্তার সাহেব আবার খুব অসুস্থ হয়ে তিনি হাসপাতালে ভর্তি হয়েছেন। এটা খুবই উদ্বেগের বিষয়। তিনি আমার ব্যক্তিগত বন্ধু। তাঁর যাতে চিকিৎসা ঠিক মতোন হয়, সুচিকিৎসা হয় এটা কামনা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় প্রতিদিন খবর নিচ্ছেন। এটা সংবাদ নেবার দরকার। তিনি

বিদেশ যাবেন চিকিৎসার জন্য। তাঁকে আমরা আবার আগামী অধিবেশনে ফিরে পেতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিনি অত্যন্ত দক্ষতার সঙ্গে সভা পরিচালনা করেছেন। তিনি বারবার আর একটা কথা বলেছেন, আপনি থাকবেন হাউসের মধ্যে। এবারের অধিবেশনে ডেপুটি স্পিকার মহাশয়, তিনিও অনেক সময় ব্যয় করেছেন মাননীয় স্পিকার মহাশয়ের অনুপস্থিতিতে। স্পিকার মহাশয়ের কাছে নানা সময়ে নানা মানুষ আসেন। ডেপুটি স্পিকার মহাশয়ও দক্ষতার সঙ্গে সেই সময় সভা পরিচালনা করেছেন। আপনার মর্যাদার কথা অনেকেই বলেছেন, আপনার গর্বে আমরা সকলেই গর্বিত। আর একটা কথা আমি বলতে চাই সেটা অপ্রিয় হলেও সত্য সরকারি দলের সদস্যদের উপস্থিতির হার অনেক সময় কম ছিল, সদস্যদের অনেক সময় জেলায় যেতে হয়েছে নানান কাজে তখন আমাকে একটু চিন্তিত হয়ে পড়তে হয়েছিল, যদিও জানি যে কেউ শখ করে বাইরে চলে যায়নি, কাজেই গিয়েছেন, অনুমতি দিয়ে দিয়েছি, কিন্তু শেষ পর্যন্ত আমাকে সতর্ক থাকতে হয়েছে কোরামের জন্য, আমাকে গুণতে হয়েছে সদস্যদের কোরাম আছে কিনা দেখার জন্য।

[9-00 — 9-09 P.M.]

পশ্চিমবঙ্গের বিধানসভার মান, সম্মান সমস্ত ভারতবর্ষে ছড়িয়ে আছে, তার দুর্নাম হয় এটা কেউ নিশ্চয়ই চাই না। মুখ্য সচেতক হিসাবে যদি কিছু কঠোর মন্তব্য করে থাকি তাহলে দয়া করে ভেতরে এসে তার আলোচনা করুন, কিন্তু কোরাম রক্ষা করার চেষ্টা করুন। সকলের সহযোগিতায় বিশেষ করে আমাদের মাননীয় অধ্যক্ষ মহাশয়ের পারদর্শিতায় এবং দূরদর্শিতায় এবার বিধানসভার অধিবেশনে এমন কোনও অপ্রীতিকর ঘটনা ঘটেনি যেটা নিয়ে সংবাদপত্র, সবাই হৈচৈ করতে পারে। আমি বলতে বাধ্য হচ্ছি বিভিন্ন সময় যে বিষয় নিয়ে মাননীয় অধ্যক্ষ মহাশয় বিধানসভার ফাংশনিংকে উন্নত করতে চেয়েছেন তার দিকে সংবাদপত্রের ভূমিকা দেখিনি। আমি সমালোচনা করব, দু'একটা জায়গায় বিরোধ আছে কিনা ত্রুটি আছে কিনা সেটা না জেনে বড় করে ছাপতে পারি কিনা সেই জায়গায় সংবাদপত্রের একটি ভূমিকা আছে। বিধানসভার ফাংশনিংকে উন্নত করার বিষয়ে সঠিক সমালোচনা করুন যে সমালোচনা করলে বিধানসভার ফাংশনিং আরও ভাল হতে পারে। সংবাদপত্রের স্বাধীনতা আছে, অনেক কিছু লিখতে পারেন, তাঁদের স্বাধীনতায় হস্তক্ষেপ করতে চাই না, কিন্তু তাঁরাও সাহায্যও করতে পারেন। আমরা আশা করব ভবিষ্যতে তাঁরা সেই সাহায্য করবেন, আমাদের যা ইচ্ছা সেইদিকে তাঁরা যাবেন, আমাদের যা মনোভাব সেটা তাঁরা নিশ্চয়ই বুঝতে পারবেন এই কথা বলে সকলকে, মাননীয় অধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Thank you, Mr. Sen and all other Members who have spoken very highly about me. I am sure that I don't deserve all these whatever have been said about me. Mr. Mukhrjee said that the House was broken into two parts. I would like to remind him that when the Subject Committee will be coming in full force, the House will be adjourned for a period of two months after 'General Discussion on Budget'. Because that is the procedure of the functioning of the Subject Committees. I am not speaking elaborately on this point just

